সোরেস এবং টাটা। আমরা ২১৬ কোটি টাকা দিয়েছি, চ্যাটার্জি সোরেস ২১৬ কোটি টাকা দিয়েছে, টাটা দিয়েছে ৭৩ কোটি টাকা। আই. ডি. বি. আইয়ের বক্তব্য ছিল, টাকাটার ৫০ পারসেন্ট আমাদের দিতে হবে। সেটা আমরা সকলে মিলে দিয়েছি। আর ইকুইটি হচ্ছে ২ হাজার কোটি টাকা। তার মধ্যে ১ হাজার ১০ কোটি টাকা আমরা দিয়েছি। আর ৯৯০ কোটি টাকা পাবলিক ইস্যু থেকে আসবে। আর যে সব বিভিন্ন আর্থিক সংস্থা—যেমন ব্যাঙ্ক ইত্যাদি থেকে লোন আসবে ৩ হাজার ১৭০ কোটি টাকা।

**শ্রী সাধন পাণ্ডে ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনার কাছে একটা প্রশ্ন রাখতে চাই যে, আপনি জিরো ডেট কবে ঠিক করেছেন? প্রোজেক্টের জিরো ডেট অর্থাৎ যেদিন থেকে প্রোজেক্টের কাজ শুরু হবে একটা কমপ্লিশন পিরিয়ড যেখানে গিয়ে প্রোজেক্ট কমপ্লিট হবে, সেটা কবে ঠিক করেছেন? আপনারা কি প্রোজেক্টের চার্জটা গ্রুপকে দিয়েছেন—যে তারা ব্যাপারটা পরিচালনা করবেন? বোর্ডে আপনারাও থাকতে পারেন, চ্যাটার্জি সোরেসও থাকতে পারে। কিন্তু কম্যাণ্ড কে করবে? যে কোনও প্রোজেক্ট বা যে কোনও ইণ্ডাস্ট্রি চালাতে গেলে একটা কম্যাণ্ডিং অথরিটির দরকার আছে। সেটা শুধু একটা ডাইভারস্ পিউপল নিয়ে বোর্ড তৈরি করলেই একটা ইণ্ডাস্ট্রি চলে না। আপনারা কি সেই সম্বন্ধে কোনও সিদ্ধান্ত নিয়েছেন বা টাটার সঙ্গে আলোচনা করছেন যে, আপনারা পরিচালনা করবেন না অন্য কেউ করবে?

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি ঃ** এই ৩ জন প্রোমোটার ডাইরেক্টর বোর্ডে আছে। এগুলি খুবই জটিল প্রকল্প। এর টেকনোলজি, ফিনান্সের সমস্ত বিষয় এবং প্রোজেক্ট ম্যানেজমেন্ট একসাথে বসে আলোচনা করা হয়। এতে আলাদা গুরুত্ব দেওয়ার কিছু নেই। এতে যারা বিশ্ববিখ্যাত সংস্থা আছে, টেকনোলজি, প্রোজেক্ট ম্যানেজমেন্টের দিক থেকে তাদের সবাইকে জড়ো করা হয়েছে এবং কাজ ভাগ করে দেওয়া হয়েছে। এখানে আলাদা করে তদারকি করার ব্যাপারে কোনও আলোচনা হয়নি। ডাইরেক্টরস্ বোর্ডে যারা আছে, তারা মূল মূল জিনিসগুলি দেখবে এবং যে কমিটি আছে, তারা টেকনোলজি, ম্যানেজমেন্ট ইত্যাদিগুলি দেখবে। এছাড়া বড়বড় সংস্থাকে কাজ দেওয়া হয়েছে। আর জিরো ডেট কাজ শুরু হওয়ার ৩৬ মাসের মধ্যে হবে।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** আমি আপনার কাছে জানতে চাই যে, আফটার দ্য কমপ্লিশন অফ দ্য প্রোজেক্ট যখন থেকে ফুল ফ্রেজে কাজ শুরু হবে, তখন অ্যাকচুয়ালি ডাউন স্ট্রিম বাদ দিয়ে মূল প্রোজেক্ট-এ কতজনের কর্মসংস্থান হবে?

[11-50 — 12-00 Noon]

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি ঃ** এই প্রশ্নের উত্তর বিধানসভায় বহুবার দেওয়া হয়েছে, তবে যখন জানতে চেয়েছেন আর একবার বলে দিচ্ছি। কেন, আপনি মূল প্রকল্পে কত লোক লাগবে জানতে চেয়েছেন, সেটা বুঝতে পারিনি। যখন কোন প্রকল্প হবে, সেই প্রকল্পে কর্মসংস্থান সরাসরি হয়, প্রত্যক্ষভাবে হয়, সবটাই কর্ম সংস্থান, তার সঙ্গে আমাদের অর্থনৈতিক কর্মকাণ্ড সেটাও ধরতে হয়, সারা পৃথিবীতে এটাই হয়। ১ হাজার লোকের কাজ মূল প্রকল্পে, ওর সাথে ওয়ান প্লাস ফাইভ অ্যাকটিভিটি ধরতে হয়, ধরলে ওখানে ৫ হাজার হল। ডাউন স্ট্রিমে

২৮ হাজার লোকের কাজ হবে, তাতেও ১ প্লাস ফাইভ ধরতে হবে, এইভাবে দুইটি ধরলে ১ লক্ষ ৫০ হাজার হবে। আরো কাজ এর সঙ্গে বাড়বে, যা এর ভেতরে আছে।

**শ্রী তুষারকান্তি মণ্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি কি জানাবেন, ওখানে যে ল্যাণ্ড অ্যাকুইজিশন হয়েছিল অনেক আগে, সেখানে আমরা উদ্বাস্তুদের জন্য পুনর্বাসনের ব্যবস্থা করেছি। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করবো আপনি ওখানে গিয়ে সরেজমিনে তদন্ত করে দেখে আসুন ওখানকার কি অবস্থা। সমস্ত কিছু অনুসন্ধান করলে দেখা যাবে, এই ক্ষুদিরাম কলোনী বলে একটা জায়গা আছে, যেখানে ঐ সমস্ত উচ্ছেদ হওয়া মানুষদের পুনর্বাসন দেওয়া হয়েছে। সবাই পায়নি। সেখানে পানীয় জলের ব্যবস্থা, আলো, রেশন কিছুই নেই। যদিও উনি বিবৃতিতে বলেছেন, আমি এই ব্যাপারে অনুরোধ জানাব, উনি যেন তদন্ত করে একটু দেখে এসে বিধানসভায় একটা রিপ্লাই দেন। আমার প্রশ্ন ল্যাণ্ড অ্যাকুইজিশন-এর সঙ্গে সঙ্গতি রেখে যে রিহ্যাবিলিটেশন প্লট দেওয়া হয়েছে, ক্ষতিগ্রস্ত উদ্বাস্তুদের পুনর্বাসনের জন্য, তাদেরকে রায়তি স্বত্ত্ব দেওয়া হচ্ছে, পজিশন সার্টিফিকেট দেওয়া হচ্ছে না, ফলে তারা ঐ সার্টিফিকেট দেখিয়ে কোনও লোনও নিতে পারছে না। এই ব্যাপারে কিছু বলবেন কি?

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি ঃ** মাননীয় সদস্যার অবগতির জন্য জানাচ্ছি, হলদিয়া পেট্রোকেমিকাল কমপ্লেক্স প্রকল্পের জন্য তাতে ক্ষতিগ্রস্ত বা বাস্তুচ্যুত পরিবারদের সদস্যদের পুনর্বাসনের জন্য যে ধরনের উদ্যোগ নেওয়া হয়েছে, সারা ভারতবর্ষে কোনও প্রকল্পে এই ধরনের উদ্যোগ নেওয়া হয়নি আজ পর্যন্ত। তবে এটা ঠিক, পুনর্বাসনের সমস্ত কাজ এখনও সম্পূর্ণ হয়নি। সেটা আমরা চেষ্টা করছি। পুনর্বাসনের জন্য ৮ হাজার ৯৬টি বাস্তুচ্যুত পরিবারকে ৬ কোটি ৮৭ লক্ষ টাকা দেওয়া হয়েছে। তাছাড়া আমরা ১৫২ একর জমি নিয়েছি, বাকি পুনর্বাসনের কাজটা করার জন্য। সেখানে ড্রেনেজ সিস্টেম আছে, টিউবওয়েল আছে, ল্যাট্রিন আছে, কয়েকটি পুকুর আছে, দুটো ওয়াটার বডি আলাদা করা হয়েছে, এতে এ পর্যন্ত খরচ হয়েছে, ৫ কোটি ৬০ লক্ষ টাকা। আরো কিছু কাজ বাকি আছে, ইলেকট্রিফিকেশন বাকি আছে, আরো কিছু বাকি আছে। জমিও দেওয়া হয়েছে, যার যেরকম জমি ওখানে ছিল, সেইরকম নিয়মের ভেতর দিয়ে কিছু কম, কিছু বেশি জমি দেওয়া হয়েছে। আমি বলছি না, পুনর্বাসনের কাজ সবটা হয়ে গেছে। কিন্তু প্রকল্পের কাজ শুরু হওয়ার আগে পুনর্বাসনের কাজ অনেক আগেই শুরু হয়েছে। কিছু কিছু বাকি আছে, সেটা আমরা করব। আমরা এইসব নিয়ে মিটিং করে সিদ্ধান্ত করি। যতগুলি মিটিং হয়েছে এম. এল. এ.-রা ছিলেন, উনি নতুন, চিঠি দিলে ডাকব।

### কৃষ্ণগঞ্জে অগ্নিনির্বাপক কেন্দ্র

***২২৮।** (অনুমোদিত প্রশ্ন নং *৯২) **শ্রী সুশীল বিশ্বাস ঃ** পৌর-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) রাজ্যে নতুন দমকল সেন্টার খোলবার কোনও পরিকল্পনা রাজ্য সরকারের আছে কি না ; এবং

(খ) থাকলে, নদীয়া জেলার সীমান্তবর্তী থানা কৃষ্ণগঞ্জে নতুন সেন্টার স্থাপন করার পরিকল্পনা আছে কি?

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ**

(ক) হ্যাঁ।

(খ) এই মুহূর্তে নেই।

**শ্রী সুশীল বিশ্বাস ঃ** কল্যাণী থেকে শুরু করে মুর্শিদাবাদের সীমান্ত পর্যন্ত, নদীয়া জেলায় একমাত্র রাণাঘাট ও কৃষ্ণনগর ছাড়া আর কোথাও অগ্নি নির্বাপকের ব্যবস্থা নেই। করিমপুর সীমান্তবর্তী এলাকা। এই জেলার বিস্তীর্ণ এলাকায় আগুন লাগলে সদর মহকুমা থেকে সেখানে পৌঁছানো খুব অসুবিধা হয়ে যায়। স্বাভাবিক কারণে প্রশাসনের পক্ষ থেকে কোনও সাহায্য করা যায় না। রাণাঘাট, কৃষ্ণনগরে যে দমকল সেন্টার আছে সেটা থাকুক। এগুলো ছাড়া নদীয়া জেলার অন্যও কোন জায়গায় দমকলের শাখা বা সাব-সেন্টার করার কোনও পরিকল্পনা আছে কি?

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** সাব সেন্টার করি না। তবে নদীয়া জেলার করিমপুর, নবদ্বীপ ও শান্তিপুরে ৩টে দমকল কেন্দ্র করার আমাদের নীতিগত সিদ্ধান্ত আছে। এই দমকল কেন্দ্রগুলো নির্মাণ হয়ে গেলে নদীয়া জেলার সমস্যা মিটবে।

**শ্রী সুশীল বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানালেন যে শান্তিপুর, করিমপুর ও নবদ্বীপে দমকল কেন্দ্র করার চিন্তা-ভাবনা আপনাদের আছে। এছাড়া মাবাদিয়া, গেদে সীমান্ত থেকে ৫০ কিলোমিটার দূরে এবং করিমপুর ১০০ কিলোমিটার দূরে। এইসব এলাকাগুলো ঘনবসতিপূর্ণ এলাকা। সেজন্য মাঝদিয়া, গেদে এইসব জায়গায় দমকলের শাখা করার কোনও চিন্তা-ভাবনা আপনাদের আছে কি?

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** আমাদের রাজ্যে এমন অনেক জেলা আছে যেখানে একটামাত্র দমকল কেন্দ্র আছে। যেমন, মুর্শিদাবাদে—১টি, বীরভূমে-২টি, মালদায়-১টি, নদীয়াতে-৩টি। তবে ঐসব এলাকায় দমকলের কোনও সাব-সেন্টার করার কোন সিদ্ধান্ত আমরা নিতে পারছি না। নদীয়া জেলায় ঐ ৩টি জায়গায় দমকল কেন্দ্র তৈরি হলেই সব সমস্যা মিটবে।

**শ্রী রামজনম মাঝি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমি জানতে চাই উলুবেড়িয়া সাউথ ও উলুবেড়িয়া নর্থে, ইন্ডাস্ট্রিয়াল বেল্টে কোনও দমকল কেন্দ্র করার কোনও পরিকল্পনা আছে কি?

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** উলুবেড়িয়ায় একটা দমকল কেন্দ্র করার প্রস্তাব আমাদের বিবেচনার মধ্যে আছে।

**শ্রী রবীন দেব ঃ** কলকাতার পূর্ব প্রান্তে ঘনবসতি রয়েছে। সেখানে অনেক শিল্প, কল-কারখানা গড়ে উঠেছে। সেখানে মাঝে মধ্যেই ট্যানারিগুলোতে আগুন লাগে। গত কয়েক

মাসের মধ্যে ঐ ট্যানারিগুলোতে কয়েকবার আগুন লাগে। কলকাতার পূর্বপ্রান্তে কসবা, তিলজলা এলাকায় কোনও দমকল কেন্দ্র না থাকায় আগুন লাগলে খুব অসুবিধা হয়। অনেক দূর থেকে দমকল যেতে অনেক সময় লেগে যায়। সেজন্য কসবা, তিলজলা এলাকায় কোনও দমকল কেন্দ্র করার কোনও চিন্তা-ভাবনা মাননীয় মন্ত্রী মহাশয়ের আছে কি?

[12-00 — 12-10 p.m.]

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** কলকাতার একেবারে দক্ষিণ-পূর্ব প্রান্তে বৈষ্ণবঘাটা-পাটুলিতে আমাদের একটি নতুন দমকল কেন্দ্র করার কাজ শুরু হয়ে গেছে। আশা করছি অল্প সময়ের মধ্যেই শেষ করতে পারব। এছাড়াও ট্যাংরাতে একটি দমকল কেন্দ্র তৈরি করার নীতিগত সিদ্ধান্ত আমরা নিয়েছি।

**শ্রী মোজাম্মেল হক ঃ** মুর্শিদাবাদ জেলার লালবাগে তিনটি বি. এস. এফ. ব্যাটেলিয়ান আছে এবং লালবাগ একটি ঐতিহাসিক শহর, সেখানে অনেক পুরাতাত্ত্বিক কীর্তি আছে। সেই লালবাগ মহকুমা শহরে এবং প্রত্যেকটি মহকুমা শহরে দমকল কেন্দ্র নির্মাণের কোনও সিদ্ধান্ত আছে কি?

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** প্রত্যেক মহকুমা শহরে দমকল কেন্দ্র স্থাপনের সিদ্ধান্ত আমাদের নেই। এছাড়া, দমকল কেন্দ্র নির্মাণ করলেই আগুনের হাত থেকে বাঁচা সম্ভব নয়, বরঞ্চ মানুষকে যত বেশি এই বিষয়ে সচেতন করতে পারব, ততই আগুনের হাত থেকে রক্ষা পাওয়ার কাজ ভালভাবে হতে পারবে। মুর্শিদাবাদের ধুলিয়ানে একটি দমকল কেন্দ্র নির্মাণের কাজ আমাদের শুরু হয়ে গেছে।

## Starred Questions
## (to which written Answers were laid on the Table)

### শান্তিপুর পৌরসভাকে গঙ্গা অ্যাকশন প্ল্যানের অন্তর্ভূক্তি

*২২৯। (অনুমোদিত প্রশ্ন নং *৩২১) **শ্রী অজয় দে ঃ** নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) শান্তিপুর পৌরসভাকে গঙ্গা অ্যাকশন প্ল্যানের অন্তর্ভূক্তির ক্ষেত্রে কোনও প্রস্তাব সরকারের কাছে এসেছে কি না ;

(খ) এসে থাকলে, প্রস্তাবটি বর্তমানে কোন পর্যায়ের আছে ; এবং

(গ) উক্ত প্রস্তাব কবে নাগাদ বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) ও (গ) প্রশ্ন ওঠে না।

### আসানসোলে পানীয় জলের সংকট

*২৩১। (অনুমোদিত প্রশ্ন নং *৪৬২) **শ্রী তাপস ব্যানার্জি ঃ** জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) আসানসোলে পানীয় জলের অভাব পূরণের জন্য রাজ্য সরকার কোনও পরিকল্পনা গ্রহণ করেছেন কি না ; এবং

(খ) করে থাকলে, উক্ত পরিকল্পনা কবে নাগাদ বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ। (আসানসোল পৌর নিগম এলাকায়)

(খ) ১৯৯২ সালে আসানসোল পৌর জল সরবরহ প্রকল্প তৎকালীন এলাকায় সম্পূর্ণরূপে বাস্তবায়িত হয়েছে। নূতন সংযোজিত এলাকায় জল সরবরাহ করার জন্য একটি পরিকল্পনা রচনা করা হচ্ছে।

সাময়িক ব্যবস্থা হিসেবে ১০টি রিগ প্রোথিত নলকূপ খনন করা হয়েছে।

### জলাশয় ভরাট

*২৩৩। (অনুমোদিত প্রশ্ন নং *৫০০) **শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** পৌর-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কলকাতা মিউনিসিপ্যাল কর্পোরেশনের অন্তর্গত জলাশয় ভরাটের বিরুদ্ধে রাজ্য সরকার বা কলকাতা মিউনিসিপ্যাল কর্পোরেশনের কোনওরকম নির্দেশ বা সিদ্ধান্ত আছে কি না ; এবং

(খ) থাকলে, সরকার বা পৌরসভা ক'টি ক্ষেত্রে উক্ত নির্দেশ না মানার জন্য ব্যবস্থা গ্রহণ করেছেন?

**পৌর বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) (১) ওয়েস্ট বেঙ্গল টাউন অ্যান্ড কাউন্ট্রি প্ল্যানিং (প্ল্যানিং অ্যান্ড ডেভেলপমেন্ট) অ্যাক্ট; ১৯৭৯ এবং ল্যান্ড ইউজ অ্যান্ড ডেভেলপমেন্ট কন্ট্রোল প্ল্যান-এর আদেশ এবং নির্দেশ অনুযায়ী কোনও পুকুর বা জলাশয় ভরাট করা যাবে না।

(২) পশ্চিমবঙ্গ ইনল্যান্ড ফিশারিজ অ্যাক্ট, ১৯৯৩ অনুযায়ী ৫ কাঠা বা তার অধিক এলাকায়যুক্ত কোনও পুকুর বা জলাশয় ভর্তি করা যাবে না।

কেবলমাত্র শর্ত সাপেক্ষে পশ্চিমবঙ্গ সরকারের অনুমোদন নিয়ে পুকুর বা জলাশয় ভরাট করা যেতে পারে।

(খ) কলকাতা পুরসভা বে-আইনি পুকুর বা জলাশয় ভরাট করার জন্য এখন পর্যন্ত ১০০ এর অধিক কাজ বন্ধ করার নোটিশ জারি করেছে।

### রাজ্যে বে-আইনি কয়লা উত্তোলন

*২৩৪। (অনুমোদিত প্রশ্ন নং *৫৫৯) **শ্রী নটবর বাগদী :** শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যের খনি অঞ্চলে বে-আইনি কয়লা উত্তোলনের বিরুদ্ধে সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন ; এবং

(খ) এটা কি সত্যি যে, বাঁকুড়া জেলার চগবগা এবং পুরুলিয়া জেলার সাঁতুড়ী ও নেতুড়িয়া থানার কিছু জায়গায় কোর্টের রায়ে কোলিয়ারি চালু রাখা হয়েছে?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) ই. সি. এল অধিকৃত অঞ্চলে বে-আইনি কয়লা উত্তোলন বন্ধের দায়িত্ব ই. সি. এল কর্তপক্ষের ; এর জন্য ই. সি. এল. কর্তৃপক্ষ নিজস্ব রক্ষী বাহিনী নিয়োগ করে প্রয়োজনী ব্যবস্থা নিয়ে থাকেন। ই. সি. এল. বহির্ভূত অঞ্চলে বে-আইনি কয়লা উত্তোলন বন্ধের প্রয়োজনীয় ব্যবস্থা জেলা কর্তৃপক্ষ নিয়ে থাকেন।

(খ) বাঁকুড়া জেলার সালতোড়া থানার চগবগা মৌজায় কলকাতা-হাইকোর্টের আদেশ বলে কাজ চালু রয়েছে। অন্য জায়গাগুলির ব্যাপারে এরকম কোনও খবর জানা নেই।

### Progress in Joint Sector Projects of Housing Board

*235. (Admitted question No. *572) **Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Housing Department be pleased to state—

The progress made in the matter of Joint Sector Projects of Housing Board with Bengal Ambuja and Peerless?

**Minister-in-charge of the Housing Department :**

The Project for constructing 1576 nos. of different categories of flats at Rajapur on E. M. Bye-Pass is being executed by Bengal Ambuja Housing Development Ltd. and is under different stages of construction.

2. Construction work of 912 nos. of different categories of flats under Phase I taken up by Bengal Peerless Housing Devel-

opment Company Ltd. at Mondalganthi on V.I.P. Road is nearing completion.

### মুর্শিদাবাদে মিনিজুট কারখানা

*২৩৬। (অনুমোদিত প্রশ্ন নং *৯৬৪) **শ্রী মোজাম্মেল হক (হরিহরপাড়া) : শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী** মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, সরকার মুর্শিদাবাদ জেলায় মিনিজুট কারখানা গড়ে তোলার জন্য পরিকল্পনা গ্রহণ করেছেন ;

(খ) সত্যি হলে, তা কোথায় হবে ; এবং

(গ) কবে নাগাদ এই পরিকল্পনা বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) হ্যাঁ। বেসরকারি স্তরে চটজাত দ্রব্যের বৈচিত্র্যকারি একটি শিল্প স্থাপনের পরিকল্পনা আছে।

(খ) বেলডাঙ্গায় উক্ত কারখানাটি গড়ে উঠছে।

(গ) উক্ত পরিকল্পনাটি ১৯৯৮ সালের এপ্রিল মাস নাগাদ বাস্তবায়িত হবে বলে আশা করা যায়।

### Lands Purchased for Housing Projects

*237. (Admitted question No. *575) **Shri Debi Sankar Panda and Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Housing Department be pleased to state—

(a) Whether it is a fact that the Housing Board has purchased 13.92 acres of land at Amulya Kanan, Serampore and 45.49 acres of land at Joi shibrampur at Behala for new Housing Projects ;

(b) If so,

(i) the cost of the lands purchased, as well as present market rates ;

(ii) how far the projects have progressed; and

(iii) difficulties if any regarding their implementation ?

**Minister-in-charge of the Housing Department :**

(a) The question of purchase of the lands in both the cases does not arise as the plots of land have been acquired under the West Bengal Land (Requisition & Acquisition) Act, 1948.

(b) Does not arise.

**নতুন পৌরসভা গঠন**

*২৩৮। (অনুমোদিত প্রশ্ন নং *১১৪৪) **শ্রী মৃণালকান্তি রায় :** পৌর-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

দিঘা উন্নয়ন পর্ষদ এলাকাসহ্ রামনগর থানার এলাকা নিয়ে নতুন পৌরসভা গঠন করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না?

**পৌর-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

না।

**Progress in Haldia Petro-Chemicals**

*239. (Admitted question No. *447) **Shri Tushar Kanti Mondal** and **Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Commerce & Industries Department be pleased to state—

Progress made in implementation of the Haldia Petro-Chemical projects.

**Minister-in-charge of the the Commerce & Idustries Department :**

(a) After completion of necessary infrastructure, work on the main Project has started.

**আলিপুরদুয়ার মহকুমাকে জেলায় রূপান্তর**

*২৪০। (অনুমোদিত প্রশ্ন নং *১২২৮) **শ্রী সালিব টপ্পো :** স্বরাষ্ট্র (কর্মিবর্গ ও প্রশাসনিক সংস্কার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) আলিপুরদুয়ার মহকুমাকে জেলা হিসাবে স্বীকৃতি দেওয়ার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না ; এবং

(খ) থাকলে, তা কবে নাগাদ কার্যকর হবে বলে আশা করা যায়?

**স্বরাষ্ট্র (কর্মিবর্গ ও প্রশাসনিক সংস্কার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**রাজীব গান্ধী ড্রিংকিং ওয়াটার মিশন**

*২৪১। (অনুমোদিত প্রশ্ন নং *৭০৩) **শ্রী সত্যরঞ্জন বাপুলি :** জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজীব গান্ধী ড্রিংকিং ওয়াটার মিশন-এর জন্য রাজ্য সরকার ১৯৯৪-৯৫ ও ১৯৯৫-৯৬ সালে কোনও আর্থিক সহযোগিতা পেয়েছিলেন কি না ; এবং

(খ) পেয়ে থাকলে, তা কত কত এবং কোন কোন জেলায় ঐ স্কীম রূপান্তরিত হয়েছে?

**জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) হ্যাঁ।

(খ) ১৯৯৪-৯৫ আর্থিক বছরে ২৮,২৪,৫০,০০০ টাকা এবং ১৯৯৫-৯৬ আর্থিক বছরে ৩৪,৯৫,০০,০০০ টাকা কেন্দ্রীয় সহায়তা পাওয়া গিয়েছে। সম্পূর্ণ অর্থ পশ্চিমবঙ্গের সমস্ত জেলার গ্রামীণ এলাকাগুলিতে জল সরবরাহের জন্য ব্যয়িত হয়েছে।

**লোকসভা ও বিধানসভায় মহিলাদের জন্য সংরক্ষণ**

*২৪২। (অনুমোদিত প্রশ্ন নং *১৩১৬) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** স্বরাষ্ট্র (সংবিধান ও নির্বাচন) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

লোকসভা ও বিধানসভায় মহিলাদের জন্য শতকরা ৩৩ শতাংশ আসন সংরক্ষণ কার্যকর করার জন্য রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারের কাছে কোনও আবেদন বা দাবি জানিয়েছেন কি না?

**স্বরাষ্ট্র (সংবিধান ও নিবার্চন) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) হ্যাঁ।

**যৌথ উদ্যোগে ফ্ল্যাট**

*২৪৩। (অনুমোদিত প্রশ্ন নং *৭১৪) **শ্রী কমল মুখার্জি :** আবাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) আবাসন দপ্তর যৌথ উদ্যোগে কোনও ফ্ল্যাট নির্মাণ করছেন কি না ;

(খ) করে থাকলে,

(১) সংস্থাগুলির নাম কি কি ; এবং

(২) সংস্থাগুলির সঙ্গে কি ধরনের চুক্তি সম্পাদিত হয়েছে?

**আবাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) (১) সংস্থাগুলির নাম—বেঙ্গল অম্বুজা হাউসিং ডেভেলপমেন্ট লিমিটেড এবং বেঙ্গল পিয়ারলেস হাউসিং ডেভেলপমেন্ট কোঃ লিমিটেড।

(২) উক্ত যৌথ উদ্যোগ সংস্থাগুলির প্রত্যেকটিতে শেয়ারের বিন্যাস নিম্নরূপ—

আবাসন পর্ষদের—৪৯.৫%

প্রত্যেকটি কোম্পানির—৪৯.৫%

অন্যান্য—১%

**পৌরসভাকে সি. এস. ডি. এ.-এর অন্তর্ভুক্তিকরণ**

*২৪৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৪৪৬) **শ্রী নীরোদ রায়চৌধুরি ঃ** পৌর-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

উত্তর ২৪ পরগনার যে সব পৌরসভা সি. এস. ডি. এ-এর অন্তর্ভুক্ত নয় সেই সব পৌরসভাগুলিকে সি. এস. ডি. এ.-এর অন্তর্ভুক্ত করার জন্য কোনও পদক্ষেপ গ্রহণ করা হয়েছে কি না?

**পৌর-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

না, এখনও পর্যন্ত এ বিষয়ে কোনও সিদ্ধান্ত গৃহীত হয়নি।

**বিভিন্ন জেলায় শিল্প**

*২৪৫। (অনুমোদিত প্রশ্ন নং *৮৮৩) **শ্রী মোজাম্মেল হক (মুর্শিদাবাদ) ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

১৯৯৬-৯৭ আর্থিক বছরে কোন কোন জেলায় শিল্প স্থাপনের পরিকল্পনা আছে?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

রাজ্য সরকার প্রতিটি জেলাতেই শিল্প স্থাপনের প্রচেষ্টা করছে।

**রাজ্যের বনাঞ্চলে বাঘের সংখ্যা**

*২৪৬। (অনুমোদিত প্রশ্ন নং *১৪৭১) **শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ** বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যের বনাঞ্চলগুলিতে বর্তমানে বাঘের সংখ্যা কত ; এবং

(খ) এই সংখ্যা বৃদ্ধি করার জন্য কোনও উদ্যোগ নেওয়া হয়েছে কি?

**বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৯৩ সালের ব্যাঘ্রসুমারি অনুযায়ী এ রাজ্যে বাঘের সংখ্যা ৩৩৫টি।

(খ) হ্যাঁ।

**বজবজের পানীয় জলের সংকট**

*২৪৭। (অনুমোদিত প্রশ্ন নং *৮৯৭) **শ্রী অশোক দেব ঃ** নগর উন্নয়ন বিভাগেব ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বজবজে পুরসভা এলাকায় পানীয় জল সংকট সমাধানে রাজ্য সরকারের কোনও পরিকল্পনা আছে কি না ; এবং

(খ) থাকলে কবে নাগাদ তা বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) গার্ডেন রিচ ওয়াটার ওয়ার্কস-এর দ্বিতীয় পর্যায়ের কাজ হাতে নেওয়া হয়েছে এবং এ-কাজ শেষ হয়ে গেলে বজবজ পুরসভা এলাকায় জল সরবরাহে যথেষ্ট উন্নতি ঘটবে বলে আশা করা যায়।

**পুরুলিয়ায় শিল্প**

*২৪৮। (অনুমোদিত প্রশ্ন নং *১৫১৯) **শ্রী নিশিকান্ত মেহেতা ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পুরুলিয়া জেলার কি কি খনিজ পদার্থ পাওয়া গেছে ;

(খ) সেগুলি উত্তোলন করে শিল্প গড়ার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(গ) থাকলে, কি কি?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) পুরুলিয়া জেলায় প্রাপ্ত খনিজ পদার্থগুলির মধ্যে উল্লেখযোগ্য হল—চুনাপাথর, চিনামাটি, ফায়ার ক্লে, কয়লা, এপেটাইট, সিলিমেনাইট, অভ্র, মোল্ডিং স্যান্ড, স্টোইং স্যান্ড, গ্রানাইট, রক ফসফেট, কোয়ার্টাজ ফেলসপার, কায়ানাইট প্রভৃতি।

(খ) হ্যাঁ।

(গ) বিভিন্ন খনিজের প্রাপ্তির সম্ভাবনা থেকে বলা যায় যে, এখানে খনিজভিত্তিক নুতন শিল্পস্থাপনের সম্ভাবনা আশাব্যঞ্জক। শিল্পগুলি হল ঃ সিমেন্ট, সিরামিক, কয়লাভিত্তিক, সার ও কাঁচ।

যৌথ উদ্যোগে গ্রানাইট উত্তোলন ও প্রসেসিং-এর প্রকল্প ও ক্ষুদ্র সিমেন্ট কারখানা স্থাপনের চেষ্টা চলছে।

**মহকুমার প্রশাসনিক পরিকাঠামো**

*২৪৯। (অনুমোদিত প্রশ্ন নং *৯৫০) **শ্রী অম্বিকা ব্যানার্জি ও শ্রী আবদুল মান্নান ঃ** স্বরাষ্ট্র (কর্মিবর্গ ও প্রশাসনিক সংস্কার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১লা জানুয়ারি, ১৯৯৬ তারিখের সরকারি বিজ্ঞপ্তি অনুযায়ী ৬টি নতুন মহকুমার প্রশাসনিক পরিকাঠামো সম্পূর্ণ হয়েছে কি না ; এবং

(খ) না হয়ে থাকলে, তার কারণ কি?

**স্বরাষ্ট্র (কর্মীবর্গ ও প্রশাসনিক সংস্কার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

ক। না, এখনও সম্পূর্ণ হয় নাই।

খ। প্রশাসনিক পরিকাঠামো সংক্রান্ত বিষয়টি সরকারের বিভিন্ন দপ্তরের কাজের সঙ্গে সম্পর্কযুক্ত সংশ্লিষ্ট দপ্তরগুলির সঙ্গে যোগাযোগ রেখে এ বিষয়ে যথাযথ পদক্ষেপ গ্রহণ করতে হচ্ছে। বিভিন্ন দপ্তরের অফিসবাড়ি, আদালতগৃহ ইত্যাদি তৈরি করতে স্বাভাবিক কারণেই কিছু সময় লাগে। নতুন পদ সৃষ্টি, পদ স্থানান্তরকরণ, লোক নিয়োগ ইত্যাদিতেও কিছু সময় লাগে।

**শিল্পায়নে ব্যয়িত অর্থ**

*২৫০। (অনুমোদিত প্রশ্ন নং *১০০৩) **শ্রী সুকুমার দাশ ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) গত ৫ বছরে রাজ্যে শিল্পায়নে বিভিন্ন খাতে কত টাকা ব্যয় করা হয়েছে (বছর অনুযায়ী) ; এবং

(খ) এর মধ্যে বিদেশি অর্থের পরিমাণ কত?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৯২ সাল থেকে ১৯৯৬ সাল এই সময় কালের মধ্যে যে ১২৬৪টি শিল্প প্রকল্প ২৯,০৩৩ কোটি টাকা বিনিয়োগের অনুমোদন পেয়েছে, তার মধ্যে ১৯৫টি প্রকল্প ৬৩৭২ কোটি টাকা বিনিয়োগ করে ইতিমধ্যে প্রকল্প নির্মাণের কাজ শেষ

**করে উৎপাদন শুরু করেছে। এছাড়া আরও ৭৬টি প্রকল্প ১,৮০০ কোটি টাকা বিনিয়োগ করে রূপায়ণের কাজ করে চলেছে।**

(খ) **এর মধ্যে বৈদেশিক বিনিয়োগে (অনাবাসী ভারতীয় সহ) সম্পন্ন হয়েছে ২৬টি প্রকল্প এবং বিনিয়োগ হয়েছে ৩৯৩.৫৭ কোটি টাকা।**

**আসানসোলে পৌরসুযোগ প্রসারণ**

*২৫১। (অনুমোদিত প্রশ্ন নং *১২০৯) **শ্রী শ্যামাদাস ব্যানার্জি ঃ** পৌর-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) আসানসোল মিউনিসিপ্যাল কর্পোরেশনের অধীন যে সব নতুন এলাকাগুলো যুক্ত হয়েছে সে সব জায়গায় জল, বিদ্যুৎ, রাস্তা, স্কুল ও অন্যান্য পৌর সুযোগ-সুবিধা প্রসারিত করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না ; এবং

(খ) থাকলে উক্ত পরিকল্পনা কী পর্যায়ে আছে?

**পৌর-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) আসানসোল মিউনিসিপ্যাল কর্পোরেশনের অধীন যেসব নতুন এলাকা যুক্ত হয়েছে তাদের মধ্যে ৩১ থেকে ৫০ নং ওয়ার্ডের জন্য পানীয় জল সরবরাহের একটি প্রকল্প জনস্বাস্থ্য কারিগরি দপ্তর তৈরি করছেন।

ঐসব এলাকায় লিঙ্করোড তৈরি করার জন্য ১৪ লক্ষ টাকার একটি প্রকল্পের কাজ চলছে।

নতুন এলাকায় বৈদ্যুতিকরণের প্রকল্প রচনার কাজ বিভিন্ন পর্যায়ে আছে।

**বিধাননগর প্রশাসনিক প্রশিক্ষণ কেন্দ্র**

*২৫২। (অনুমোদিত প্রশ্ন নং *৯৫৬) **শ্রী রবীন মুখার্জি ও শ্রী আব্দুল মান্নান ঃ** স্বরাষ্ট্র (কর্মিবর্গ ও প্রশাসনিক সংস্কার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বিধাননগর প্রশাসনিক প্রশিক্ষণ কেন্দ্রে বিগত ১৯৯৪-৯৫ ও ১৯৯৫-৯৬ আর্থিক বছরে কতজনকে প্রশিক্ষণ দেওয়া হয়েছে ; এবং

(খ) উক্ত প্রশিক্ষণ কেন্দ্রের আধুনিকীকরণে কোনও প্রস্তাব রাজ্য সরকারের বিবেচনাধীন আছে কি না?

**স্বরাষ্ট্র (কর্মিবর্গ ও প্রশাসনিক সংস্কার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

ক। **১৯৯৪-৯৫ এবং ১৯৯৫-৯৬ আর্থিক বছরে যথাক্রমে ১৯২১ জন ও ১,৮০০ জনকে এবং প্রশিক্ষণ দেওয়া হয়েছে।**

খ। বর্তমানে নেই।

## To enforce the Architects' Act of 1972

*253. (Admitted question No. *1381) **Shri Gyan Singh Sohanpal :** Will the Minister-in-charge of the Municipal Affairs Department be pleased to state—

(a) whether the Government have received any communication from the Institute of Architecture requesting it to enforce the Architects' Act of 1972 in the State ; and

(b) if so—the reaction of the Government in this regard?

**Minister-in-charge of the Municipal Affairs Department :**

(a) No.

(b) Question does not arise.

## কল্যাণীতে বিভিন্ন কলকারখানা

*২৫৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৪৫৬) **শ্রী শঙ্কর সিংহ ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) নদীয়া জেলার কল্যাণী শিল্পাঞ্চলে ভারী, মাঝারি এবং ছোট কলকারখানার মোট সংখ্যা কত ;

(খ) এর মধ্যে বন্ধ কারখানার সংখ্যা কত ; এবং

(গ) বন্ধ কলকারখানাগুলো খোলার ব্যাপারে রাজ্য সরকার কী পদক্ষেপ গ্রহণ করেছেন?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) কল্যাণী শিল্পাঞ্চলে ১০২টি কারখানা আছে।

(খ) ৩৭টি।

(গ) সংশ্লিষ্ট সকলের সাথে আলোচনা করে পুনরুজ্জীবন চেষ্টা করা হয়।

## মালদহে পানীয় জলে আর্সেনিক

*২৫৫। (অনুমোদিত প্রশ্ন নং *১৪৬৯) **শ্রী সমর মুখার্জি ঃ** জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, মালদা জেলায় পানীয় জলে আর্সেনিক দূষণের জন্য পরিশোধিত জল প্রকল্পের কাজ শুরু হয়েছে ;

(খ) সত্যি হলে,

(১) উক্ত প্রকল্পে বরাদ্দকৃত অর্থের পরিমাণ কত ;

(২) এর মধ্যে কেন্দ্রীয় সরকার কর্তৃক দেয় অর্থের পরিমাণ কত ;

(৩) কবে নাগাদ উক্ত প্রকল্পের কাজ সম্পূর্ণ হবে বলে আশা করা যায় ; এবং

(৪) প্রকল্পটি সম্পূর্ণ হলে, কোন কোন ব্লকের মানুষ উপকৃত হবে?

**জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ)

(১) ৮৮ কোটি ৪৮ লক্ষ টাকা।

(২) ৬৬ কোটি ৩৬ লক্ষ টাকা।

(৩) প্রকল্পটির কাজ ১৯৯৮-৯৯ সালে সম্পূর্ণ হবে বলে আশা করা যায়।

(৪) প্রকল্পটি সম্পূর্ণ হলে ঃ—

(ক) কালিয়াচক—১, ২, ও ৩।

(খ) মানিকচক।

(গ) ইংলিশ বাজার,

এই ব্লগুলির মানুষ উপকৃত হবে।

## দ্বারিকা ইন্ডাস্ট্রিজ

*২৫৬। (অনুমোদিত প্রশ্ন নং *১৫৩৭) **শ্রী আবু সুফিয়ান সরকার ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

দ্বারিকা ইন্ডাস্ট্রিজ কমপ্লেক্স-এর কাজ বর্তমানে কোনও পর্যায়ে আছে?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

দ্বারিকা ইন্ডাস্ট্রিজ কমপ্লেক্স নামে কোনও প্রকল্প সরকারের জানা নেই।

## Unstarred Questions
## (to which written Answers were laid on the Table)

## নদীয়ার আমান নগরে কৃষি বিপণন দপ্তরের বন্ধ চেকপোস্ট চালুকরণ

৯৬। (অনুমোদিত প্রশ্ন নং ১০২) **শ্রী সুশীল বিশ্বাস ঃ** কৃষিজ বিপণন বিভাগের ারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কী—

(ক) নদীয়া জেলার আমান নগরে কৃষি বিপণন দপ্তরের চেকপোস্টটি বন্ধ থাকার কারণ কি ;

(খ) কতদিনে ঐ চেকপোস্টটি চালু হবে বলে আশা করা যায়?

**কৃষি বিপণন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) প্রশাসনিক কিছু অসুবিধা থাকার জন্য আমান নগরের চেকপোস্টটি বন্ধ রাখতে হয়

(খ) যথাসম্ভব সত্বর এই চেকপোস্টটি চালু করার পদক্ষেপ নেওয়া হবে।

**বার্ন স্ট্যান্ডার্ড ও জেলিংহাম অফশোর ডিভিসন বন্ধের কারণ**

৯৭। (অনুমোদিত প্রশ্ন নং ২৪৬) **শ্রী আব্দুল মান্নান :** শিল্প পুনর্গঠন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্য সরকার অবগত আছেন কি, ভারত সরকারের অধিগৃহীত সংস্থা বার্ন স্ট্যান্ডার্ড কোম্পানি লিমিটেড বন্ধ হওয়ার মুখে ;

(খ) থাকলে, এই সংস্থার বর্তমান অবস্থা কি ; এবং

(গ) মেদিনীপুর জেলার জেলিংহাম অফশোর ডিভিসন বন্ধ থাকার কারণ কী?

**শিল্প পুনর্গঠন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) ভারত সরকারের অধিগৃহীত সংস্থান বার্ন স্ট্যান্ডার্ড কোম্পানিটি এখনও চালু অবস্থায় রয়েছে।

(খ) বর্তমানে সংস্থাটি বি. আই. এফ. আর.-এর বিবেচনাধীন রয়েছে। কয়েকটি শুনানি হয়েছে। পুনরুজ্জীবন প্রকল্প বর্তমানে বিবেচনাধীন।

(গ) জেলিংহাম অফশোর ডিভিসন বন্ধ নয় তবে অয়েল অ্যান্ড ন্যাচরাল গ্যাস কমিশন থেকে গত তিন বছর পাঁচ মাস ডেক, হেলিডেক তৈয়ারির বরাদ না পাওয়ায় এই ডিভিসনে বর্তমানে কোনও কাজ হচ্ছে না।

**Steps taken by the State Government to reduce traffic jams**

98. (Admitted question No. 275) **Shri Mihir Goswami** and **Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Transport Department be pleased to state—

What steps taken by the State Government to reduce traffic jams in Calcutta?

**Minister-in-charge of the Transport Department :** (ক) কলকাতা শহরে পরিবহনের গতি বাড়ানোর এবং যান-জট কমানোর জন্য সরকার বহুমুখী ব্যবস্থা নিয়েছেন এবং ক্রমাগত নিচ্ছেন। প্রধানত বহুমুখী ব্যবস্থা নিম্নলিখিত উপায়সমূহের মাধ্যমে করা হচ্ছে। যেমন :

(১) দুমুখী ব্যবস্থা রাস্তা একমুখী করণ।

(২) বেশ কিছু রাস্তায় সকাল ৮টা হতে রাত্রি ৮টা পর্যন্ত বড় ট্রাক চলাচল নিষিদ্ধ করা।

(৩) উন্নততর ট্রাফিক ম্যানেজমেন্টের জন্য বড় বড় রাস্তার মোড়কে অটো-ম্যানুয়াল ট্রাফিক সিগন্যালের আওতায় আনা।

(৪) বেশি করে রাস্তার জায়গা যাতায়াতে ব্যবহার করার জন্য বহু জায়গা হতে গাড়ি পার্কিং ব্যবস্থা তুলে দেওয়া বা উন্নততরভাবে পার্কিং-এর ব্যবস্থা করা।

(৫) ট্রাফিক শাসনব্যবস্থাকে জোরদার করা বিভিন্ন পন্থার সাহায্যে ; যেমন, ক্রেন দিয়ে টেনে নেওয়া, গাড়ির চাকা লক করে দেওয়া, আইন ভঙ্গকারিকে সঙ্গে সঙ্গে জরিমানা করা ইত্যাদি।

(৬) নূতন করে বিভিন্ন যানজট-প্রবণ রাস্তার মোড়কে ট্রাফিক ইঞ্জিনিয়ারিং নীতির মাধ্যমে বিন্যাস করা।

(৭) যাহাতে যানযট হতে না পারে সেজন্য বিভিন্নমুখী গাড়ির যাতায়াতের পথকে ডিভাইডার, চ্যানেলাইজার ইত্যাদি দিয়ে আলাদা করে দেওয়া।

(৮) যেখানে প্রয়োজন এবং সম্ভব সেখানে রাস্তা চওড়া করা।

(৯) যেখানে সম্ভব সেখানে নূতন রাস্তা করা।

(১০) বেশ কিছু প্রধান প্রধান রাস্তায় চলাচলের পথকে উন্নত করা কংক্রিট পেভমেন্ট, ম্যাসটিক অ্যাসফল্ট্ ইত্যাদির মাধ্যমে।

(১১) গাড়ি এবং পথচারিকে ভাগ করার জন্য সাবওয়ে, উড়ালপুল তৈরি করা এবং বিভিন্ন উপযুক্ত স্থানে গার্ডরেল বসানো।

(১২) যেখানে সম্ভব সেখানে বাসস্টপের জন্য আলাদা স্থান চিহ্নিত করা।

(১৩) বে-আইনি রিক্সা এবং ঠেলা রাস্তা হতে সরানো।

(১৪) রাস্তার আলোর ব্যবস্থা উন্নততর করা।

(১৫) (ক) পথচারিরা যাতে গাড়ি চলার রাস্তায় না আসে এবং নিরাপদে ফুটপাতে হাঁটতে পারে, তারজন্য ফুটপাতকে হকারমুক্ত করে পথচারিদের ফিরিয়ে দেওয়া।

(খ) শহরে যানযট কমানোর জন্য পর্যায়ক্রমে সুনির্দিষ্ট পরিকল্পনা সরকার প্রস্তুত করেছে ঃ

বর্তমানে, শহরের পরিবহনের গতি বাড়ানোর জন্য যে যে ব্যবস্থা গ্রহণ করা হয়েছে এবং পূর্বে বলা হয়েছে সেইসব ব্যবস্থাকে আরও বেশি করে প্রয়োগ ও বিস্তার ভবিষ্যতে করা হবে। ইহা ছাড়া, পরিবহনের গতি বাড়ানোর জন্য আরও কিছু পরিকল্পনা সরকার তৈরি করেছেন। সেই সব পরিকল্পনার কিছু কিছু নিচে উল্লেখ করা হচ্ছে।

(১) বিভিন্ন যানজটপূর্ণ রাস্তার মোড়ে গাড়ির জন্য উড়ালপুল তৈরি করা। বর্তমানে খিদিরপুর ব্রিজ ডবল করা হচ্ছে। কার্লমার্কস সরণী ও

ডায়মন্ডহারবার রোডের উপর উড়ালপুল তৈরি করা হবে। জাপানি-সহায়তার মাধ্যমে কয়েকটি উড়ালপুল তৈরি করার চেষ্টা করা হচ্ছে। যেমন,

মৌলালির মোড়ে
মল্লিকবাজারের মোড়ে
চৌরঙ্গি-পার্কস্ট্রিট মোড়ে
রবীন্দ্রসদন ও বেকবাগান মোড়ে
গড়িয়াহাটার মোড়ে
লকগেট রোড মোড়ে

বিবেকানন্দ রোড হতে হাওড়া ব্রিজ পর্যন্ত উড়ালপুলের পরিকল্পনা করা হয়েছে এবং প্রয়োজনীয় অর্থ সংগ্রহের চেষ্টা করা হচ্ছে। এরকম আরও অনেক উড়ালপুল তৈরির পরিকল্পনা রাজ্য সরকারের আছে।

(২) কিছু কিছু গুরুত্বপূর্ণ স্থানে যেখানে সম্ভব সেখানে নূতন রাস্তা তৈরি করা। যেমন, হাওড়া স্টেশন হতে ফোরশোর রোড পর্যন্ত একটি নূতন রাস্তা যা ফোরশোর রোডে যাতায়াতের জন্য সরাসরি তৈরি করা হচ্ছে। ফোরশোর রোডকে আধুনিক কংক্রিট রাস্তা হিসাবে তৈরি করা হয়েছে এবং দ্বিতীয় হুগলি সেতুর সাথে সরাসরি যোগ করা হয়েছে। দ্বিতীয় সেতুতে যাতায়াতের জন্য কোনও এক্সপ্রেসওয়ে এবং ড্রেনেজ ক্যানেল রোড তৈরি করে মাকড়দহ রোডের মাধ্যমে বম্বে রোডে যোগ করা হয়েছে।

ই-এম বাইপাসের সাথে শ্যামবাজার ও বি. টি. রোড যোগ করার জন্য ক্যানেল সারকুলার রোড উন্নয়ন করা হচ্ছে।

(৩) বাণিজ্যিক ব্যবস্থার ভিত্তিতে কিছু গাড়ি পার্কিং-এর ব্যবস্থার পরিকল্পনা গ্রহণ করার চেষ্টা করা হচ্ছে।

(৪) অনুরূপভাবে কিছু বাস টার্মিনালের পরিকল্পনা গ্রহণ করার চেষ্টা করা হচ্ছে।

(৫) রাস্তার উপর চাপ কমানোর জন্য মেট্রোরেলের টালিগঞ্জ হতে গড়িয়া পর্যন্ত সম্প্রসারণের টেকনো-ইকনমিক পরিকল্পনা রাজ্য সরকার সম্পূর্ণ করেছে। মেট্রোরেলের এই পরিকল্পনা বাস্তবায়িত হলে টালিগঞ্জ, গড়িয়া ও যাদবপুর অঞ্চলে যানযট কমাবার ও গাড়ির গতি বৃদ্ধি পাওয়ার সুযোগ আছে। বিষয়টি রেলমন্ত্রকের বিবেচনার জন্য পাঠানো হয়েছে।

(৬) অনুরূপভাবে শিয়ালদহ নর্থ সেকশন ও হাওড়া সেকশনের বেশ কিছু ট্রেনকে যদি চক্ররেলের পথ ধরে সরাসরি দমদম হতে ইডেন-গার্ডেন/প্রিন্সেপঘাট পর্যন্ত আনা যায় তবে যাত্রীরা সোজা শহরের মধ্য

অঞ্চলে অন্য কোনও গাড়ি বা ট্রেন ব্যবহার না করে আসতে পারবেন। এই ব্যবস্থা কার্যকর হলে কলকাতা উত্তর, মধ্য ও সেন্ট্রাল অঞ্চলে রাস্তার উপর চাপ প্রচুর পরিমাণে কমবে এবং সঙ্গে সঙ্গে গাড়ির গতিও বাড়বে। রাজ্য সরকার এই পরিকল্পনার সমস্ত টেকনো-ইকনমিক ফিজিবিলিটি স্টাডি সম্পূর্ণ করেছে। এই পরিকল্পনা বাস্তবায়িত করার জন্য রেলমন্ত্রকের কাছে প্রস্তাব পাঠানো হয়েছে।

(৭) অনুরূপভাবে, জল-পরিবহনের ক্ষেত্রকে বিশেষভাবে বিস্তার করার পরিকল্পনা রাজ্য সরকারের আছে যার দ্বারা রাস্তার উপর চাপ কমানো যাবে এবং গাড়ির গতি বাড়ানো যাবে।

এইভাবে বিভিন্ন পরিকল্পনার জন্য অর্থ জোগাড় করে এবং পর্যায়ক্রমে বাস্তবায়িত করে কলকাতা শহরে গাড়ির গতি বাড়ানো সম্ভব হবে।

**মেদিনীপুর জেলা পরিষদের গ্রাম উন্নয়ন খাতে অর্থপ্রাপ্তি ও ব্যয়**

৯৯। (অনুমোদিত প্রশ্ন নং ২৯১) **শ্রী অজিত খাঁড়া** ঃ পঞ্চায়েত ও গ্রাম উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, মেদিনীপুর জেলায় গত ১৯৯৩-৯৪, ১৯৯৪-৯৫, ১৯৯৫-৯৬ এবং ১৯৯৬-৯৭ সালের ডিসেম্বর মাস পর্যন্ত জেলা পরিষদ, গ্রাম উন্নয়ন খাতে কেন্দ্রীয় ও রাজ্য সরকারের কাছ থেকে বহু অর্থ পেয়েছেন, এবং

(খ) সত্যি হলে, ১। উক্ত বছরগুলিতে ঃ

(১) জওহর রোজগার যোজনা,

(২) আই. আর. ডি. পি.,

(৩) আই. টি. ডি. পি.,

(৪) ডি. পি এ. পি.,

(৫) এমপ্লয়মেন্ট অ্যাসিওরেন্স স্কীম,

(৬) মিলিয়ন ওয়েল স্কীম, ও

(৭) ইন্দিরা আবাস যোজনাতে কত টাকা বরাদ্দ হয়েছিল ; এবং

২। উক্ত বছরগুলিতে প্রকল্প অনুযায়ী কি পরিমাণ অর্থ ব্যয়িত হয়েছে?

**পঞ্চায়েত ও গ্রাম উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) হ্যাঁ, বহু না হলেও মেদিনীপুর জেলা পরিষদ বিভিন্ন খাতে কেন্দ্রীয় ও রাজ্য সরকারের কাছ থেকে অর্থ পেয়েছেন।

(খ) ১। ডি. পি. এ. পি. ও আই. টি. ডি. পি. এই দপ্তরের অধীন নয়। বাকি পরিকল্পনার অধীন উক্ত বছরগুলিতে মেদিনীপুরকে কত টাকা দেওয়া হয়েছে, ও

২। ডিসেম্বর '৯৬ পর্যন্ত কত টাকা ব্যয়িত হয়েছে—তার হিসেব আলাদাভাবে এর সাথে দেওয়া হল।

**Statement referred in reply to clause (Ka) of Unstarred Question No. 99 (Admitted Question No. 291) Financial Achievement of Midnapore Zilla Parishad under Jawahar Rojgar Yojana, Indira Awavas Yojana and Million wells Scheme**

(Rs. in lakhs)

| Year | Scheme | Opening balance | Central | Release State | Total | Total available fund (3+6) | Expenditure | Balance (7-8) |
|---|---|---|---|---|---|---|---|---|
| 1 | 2 | 3 | 4 | 5 | 6 | 7 | 8 | 9 |
| 1993-94 | JRY (1st Stream) | 350.05 | 2692.60 | 673.15 | 3365.75 | 3715.80 | 3393.93 | 321.87 |
| | JRY (2nd Stream) | 0.00 | 1189.00 | 297.25 | 1486.25 | 1486.25 | 1293.04 | 193.21 |
| 1994-95 | JRY (1st Stream) | 321.87 | 2227.26 | 556.81 | 2784.07 | 3105.94 | 2860.40 | 245.54 |
| | JRY (2nd Stream) | 193.21 | 1189.00 | 297.24 | 1486.24 | 1679.45 | 1511.50 | 167.95 |
| 1994-95 | JRY (General) | 229.98 | 1189.82 | 271.58 | 1461.40 | 1691.38 | 1350.00 | 341.38 |
| | I.A.Y. | 0.00 | 476.45 | 119.10 | 595.55 | 595.55 | 549.85 | 45.70 |
| | M.W.S. | 15.56 | 926.62 | 231.62 | 1158.15 | 1173.71 | 1154.36 | 19.35 |
| | JRY (2nd Stream) | 167.95 | 591.00 | 147.75 | 738.75 | 906.70 | 906.70 | NIL |
| 1994-95 | JRY (General) | 341.38 | 591.93 | 173.86 | 765.79 | 1107.17 | (a) 1087.50 | 19.67 |
| | I.A.Y. | 45.70 | 443.25 | 110.81 | 554.06 | 599.76 | (a) 525.60 | 74.16 |
| | M.W.S. | 19.35 | 245.68 | 61.42 | 307.10 | 326.45 | (a) 307.89 | 18.56 |

(a) Expenditure up to December '96.

**Employment Assurance Scheme**

| Year | Scheme | Opening balance | Central | Release State | Total | Total available fund (3+6) | Expenditure | Balance (7-8) |
|---|---|---|---|---|---|---|---|---|
| 1993-94 | E.A.S. | — | 1045.00 | 261.25 | 1306.25 | 1306.25 | 193.22 | 1113.03 |
| 1994-95 | E.A.S. | 1113.03 | 1520.00 | 380.00 | 1900.00 | 3013.03 | 1507.79 | 1505.24 |
| 1995-96 | E.A.S. | 1505.24 | 1200.00 | 300.00 | 1500.00 | 3442.74 | 2405.00 | 1037.74 |
| | | | *350.00 | *87.50 | *437.50 | | | |
| 1996-97 | E.A.S. | 1037.74 | 1690.00 | 422.50 | 2112.50 | 3150.24 | (a) 2851.69 | 298.55 |

*IJRY Fund merged to EAS after 01.01.96.

(a) Exp. up to December '96.

**Statement referred in reply to clause (Kha) of Unstarred Question No. 99 (Admitted Question No. 291)**
**Yearwise Fund Available and Financial Expenditure**
**In Respect of IRDP and Trysem of Midnapore DRDA**

(Rs. in lakhs)

| Year | Scheme | Opening balance as on 1st April | Fund Release Central | Fund Release State | Total | Miscellaneous Receipts | Total ava lable of fund | Expenditure | Remarks |
|---|---|---|---|---|---|---|---|---|---|
| 1993-94 | 1. IRDP | 154.41 | 291.50 | 291.50 | 583.00 | 178.57 | 915.98 | 306.71 | |
| | 2. TRYSEM | N.A. | 28.00 | 28.00 | 56.00 | Nil | 56.00 | 33.92 | |
| 1994-95 | 1. IRDP | 585.50 | 580.75 | 580.75 | 1161.50 | 60.91 | 1807.91 | 934.36 | |
| | 2. TRYSEM | N.A. | 44.97 | 44.97 | 89.94 | Nil | 89.94 | 46.27 | |
| 1995-96 | 1. IRDP | 919.83 | 294.25 | 294.25 | 588.50 | 77.21 | 1585.54 | 1082.95 | |
| | 2. TRYSEM | 56.82 | 21.13 | 21.13 | 42.26 | Nil | 99.08 | 86.99 | |
| 1996-97 (up to Dec., 1996) | 1. IRDP | 502.59 | 296.50 | 296.50 | 593.00 | 26.32 | 1121.91 | 870.45 | |
| | 2. TRYSEM | 10.78 | 19.82 | 19.82 | 39.64 | Nil | 50 42 | 75.97 | |

**ফুলিয়া ও দিগনগরে গ্রুপ সাপ্লাই-এর আদেশ কার্যকরকরণ**

১০০। (অনুমোদিত প্রশ্ন নং ৩২৪) **শ্রী অজয় দে :** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ফুলিয়া ও দিগনগরে গ্রুপ সাপ্লাই চালু করার ক্ষেত্রে সরকারি আদেশ বাহির হয়েছে কি না ; এবং

(খ) হয়ে থাকলে, তা কত দিনের মধ্যে কার্যকর হবে বলে আশা করা যায়?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) হ্যাঁ, ফুলিয়া ও দিগনগরে দুইটি নতুন গ্রুপ সাপ্লাই অফিস চালু করার জন্য রাজ্য বিদ্যুৎ পর্ষদ গত ১৩-১১-৯৬ তারিখে একটি আদেশ নামা জারি করেছেন

(খ) ফুলিয়া ও দিগনগরে গ্রুপ সাপ্লাই অফিস খোলার জন্য উপযুক্ত বাড়ি খোঁজা হচ্ছে। বাড়ি পাওয়া গেলে এবং আনুসঙ্গিক কিছু কাজ সম্পন্ন হলেই, অফিস দুটি চালু করা হবে।

**ফুলিয়ার সাবস্টেশন নির্মাণের কাজ**

১০১। (অনুমোদিত প্রশ্ন নং ৩২৫) **শ্রী অজয় দে :** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ফুলিয়ার সাবস্টেশন নির্মাণের কাজ কোন পর্যায়ে রয়েছে এবং

(খ) উক্ত কাজ শেষ হতে কত সময় লাগবে?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) ফুলিয়ার ৩৩/১১ কে. ভি. সাবস্টেশন নির্মাণের জন্য জমি অধিগ্রহণ করা হয়েছে। সীমানা প্রাচীর তৈরির কাজ চলছে এবং এই কাজ প্রায় ২৫% শেষ হয়েছে। এই সাবস্টেশন ৭ প্যানেলের সুচিইয়ার্ডসহ দুইটি ৩.১৫ এম. ভি. এ. ক্ষমতা সম্পন্ন ৩৩/১১ কে. ভি. ট্রান্সফরমার থাকবে। প্রায় ২০ কি. মি. দীর্ঘ ৩৩ কে. ভি. লাইন মারফৎ রাণাঘাট ১৩২/৩৩ কে. ভি. সাবস্টেশন থেকে, এই সাবস্টেশনে বিদ্যুৎ দেওয়া হবে। ৩৩ কে. ভি. বিদ্যুৎ লাইনের জন্য পি. সি. সি. পোল স্থাপনের কাজও চলছে এবং তাহা ৭৫% এর মতো সম্পন্ন হয়েছে। প্রকল্পটির মোট খরচ ধরা হয়েছে ১৭৫.৩২ লক্ষ টাকা (আনুমানিক)।

(খ) কাজটি ডিসেম্বর ১৯৯৭ এর মধ্যে শেষ করার জন্য উদ্যোগ নেওয়া হয়েছে।

**দৌলতাবাদের 'চেরিটেবল ডিসপেন্সারি'টিকে প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রে রূপান্তর**

১০২। (অনুমোদিত প্রশ্ন নং ৩৪৪) **শ্রী মোজাম্মেল হক (হরিহর পাড়া) :** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, মুর্শিদাবাদ জেলার দৌলতাবাদ থানা এলাকায় দৌলতাবাদ সংলগ্ন 'চেরিটেবল ডিসপেন্সারি'টিকে প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র করার পরিকল্পনা গ্রহণ করা হয়েছে, এবং

(খ) সত্যি হলে, কবে নাগাদ পরিকল্পনাটি বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) না।

(খ) কোনও প্রশ্ন ওঠে না।

**হাওড়ায় রেশন কার্ড হোল্ডারের সংখ্যা ও চাল-গম সরবরাহ**

১০৩। (অনুমোদিত প্রশ্ন নং ৩৯৪) **শ্রী জটু লাহিড়ি :** খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হাওড়া জেলায় বিধিবদ্ধ রেশনিং এলাকায় রেশন কার্ড হোল্ডারের সংখ্যা কত ; এবং

(খ) ঐ এলাকায় ১৯৯৬ সালে (৩১শে ডিসেম্বর পর্যন্ত) চাল ও গম সরবরাহের পরিমাণ কত ছিল?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) উক্ত জেলায় বিধিবদ্ধ রেশন এলাকায় মোট রেশন কার্ডের সংখ্যা ১৩.৯৫.৭৬৩।

(খ) ঐ এলাকায় ১৯৯৬ সালের জানুয়ারি থেকে ডিসেম্বর পর্যন্ত সময়ে যথাক্রমে চাল ও গম সরবরাহের পরিমাণ ছিল ৫১২৯ মেট্রিক টন ও ৫০৩৩৪ মেট্রিক টন।

**গভীর ও অগভীর নলকূপ এবং নদী জলোত্তলন প্রকল্প**

১০৪। (অনুমোদিত প্রশ্ন নং ৫৪৫) **শ্রী মোজাম্মেল হক :** জলসম্পদ অনুসন্ধান ও উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) রাজ্যে কোন কোন জেলায় কত সংখ্যক গরীব নলকূপ, অগভীর নলকূপ (গুচ্ছ প্রকল্প) এবং নদী জলোত্তলন প্রকল্প আছে ; এবং

(খ) তন্মধ্যে কত সংখ্যক অকেজো হয়ে পড়ে আছে (জেলাওয়ারি)?

**জলসম্পদ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) রাজ্যের গভীর নলকূপ, অগভীর নলকূপ (গুচ্ছ প্রকল্প) এবং নদী জলোত্তলন প্রকল্পের জেলাওয়ারি হিসাবে সংযোজন পত্র-১ দেওয়া হল।

(খ) অকেজো গভীর নলকূপ, অগভীর নলকূপ (গুচ্ছ প্রকল্প) এবং নদী জলোত্তলন প্রকল্পের জেলা ওয়াড়ি হিসাব সংযোজন পত্র-২ দেওয়া হল।

*সংযোজন পত্র-১*

**জেলাওয়ারি গভীর নলকূপ, অগভীর নলকূপ (গুচ্ছ প্রকল্প) এবং নদী জলোত্তলন প্রকল্পের হিসাব**
**(ক প্রশ্নের উত্তর)**

| ক্রমিক নং | জেলার নাম | উচ্চ ক্ষমতা সম্পন্ন গভীর নলকূপের সংখ্যা | মধ্যম ক্ষমতা সম্পন্ন গভীর নলকূপের সংখ্যা | নিম্ন ক্ষমতা সম্পন্ন গভীর নলকূপের সংখ্যা | অগভীর নলকূপের সংখ্যা | নদী জলোত্তলোন প্রকল্পের সংখ্যা |
|---|---|---|---|---|---|---|
| ১। | কোচবিহার | ৫১ | — | — | ৩১০ | ১০৭ |
| ২। | জলপাইগুড়ি | ৫১ | — | — | ২৮০ | ৯১ |
| ৩। | দার্জিলিং | — | — | — | — | ২৫ |
| ৪। | উত্তর দিনাজপুর | ১৩২ | ৪ | ৬ | ৩৪৬ | ১০৪ |
| ৫। | দক্ষিণ দিনাজপুর | ১১৪ | ৮ | — | ১৫৭ | ২৫৯ |
| ৬। | মালদহ | ২৮১ | ১৬ | ২৪ | ৪৬৮ | ৩৬৫ |
| ৭। | মুর্শিদাবাদ | ৫১৭ | ৩২ | ১৬৫ | ৪৯৫ | ৩৫১ |
| ৮। | নদীয়া | ৬৪৫ | ৩২ | ২৪৬ | ৫৯৬ | ২৯৯ |
| ৯। | উত্তর ২৪ পরগনা | ২৯৩ | ৬ | ৮৮ | ১৯৩ | ১৭৩ |
| ১০। | দক্ষিণ ২৪ পরগনা | ৫ | ২৯ | — | ৬৩ | ৫৩ |
| ১১। | হাওড়া | ৯৯ | ৪৩ | ৪ | — | ৯৯ |
| ১২। | হুগলি | ৩৮৯ | ৩২ | ৪৫৩ | ৮০ | ৩১৪ |
| ১৩। | বর্ধমান | ৪৯৭ | ৩২ | ২৪২ | ১০৯ | ২৭০ |
| ১৪। | বীরভূম | ৪২ | ৩৬ | ২৯ | — | ১১০ |
| ১৫। | মেদিনীপুর | ৩৬২ | ২৮ | ৪১৯ | ৬০ | ৪১৭ |
| ১৬। | বাঁকুড়া | ৪৫ | ৪০ | ১৫৫ | ৭৭ | ১৮৬ |
| ১৭। | পুরুলিয়া | — | — | — | — | ১৩৩ |
| | মেট | ৩৫২৩ | ৩৩৮ | ১৮৩১ | ৩২৩৪ | ৩৪৫৬ |

*সংযোজন পত্র-২*

**বিভিন্ন অচল নলকূপের জেলাওয়ারি হিসাব (খ প্রশ্নের উত্তর)**

| ক্রমিক নং | জেলার নাম | উচ্চ ক্ষমতা সম্পন্ন গভীর নলকূপের সংখ্যা | মধ্যম ক্ষমতা সম্পন্ন গভীর নলকূপের সংখ্যা | নিম্ন ক্ষমতা সম্পন্ন গভীর নলকূপের সংখ্যা | অগভীর নলকূপের সংখ্যা | নদী জলোত্তলোন প্রকল্পের সংখ্যা |
|---|---|---|---|---|---|---|
| ১। | কোচবিহার | ৬ | — | — | — | ২ |
| ২। | জলপাইগুড়ি | ২ | — | — | — | ৫ |

| ক্রমিক নং | জেলার নাম | উচ্চ ক্ষমতা সম্পন্ন গভীর নলকূপের সংখ্যা | মধ্যম ক্ষমতা সম্পন্ন গভীর নলকূপের সংখ্যা | নিম্ন ক্ষমতা সম্পন্ন গভীর নলকূপের সংখ্যা | অগভীর নলকূপের সংখ্যা | নদী জলোত্তলোন প্রকল্পের সংখ্যা |
|---|---|---|---|---|---|---|
| ৩। | দার্জিলিং (শিলিগুড়ি) | — | — | — | — | ৯ |
| ৪। | উত্তর দিনাজপুর | ১০ | — | — | ৪৩ | ৮ |
| ৫। | দক্ষিণ দিনাজপুর | ৪ | — | — | ৭ | ১২ |
| ৬। | মালদহ | ৫৯ | — | ১ | ১৪ | ৪৭ |
| ৭। | মুর্শিদাবাদ | ৫৯ | ২ | ১২ | ১০ | ২৫ |
| ৮। | নদীয়া | ৬২ | ৭ | ২৮ | ১৭ | ৪০ |
| ৯। | উত্তর ২৪ পরগনা | ৬ | — | — | ৬ | ৯ |
| ১০। | দক্ষিণ ২৪ পরগনা | ১ | ১ | — | ৬ | ৪ |
| ১১। | হাওড়া | ৬ | ৫ | — | — | — |
| ১২। | হুগলি | ২ | — | ২ | — | ২০ |
| ১৩। | বর্ধমান | ৩৪ | — | — | — | ১৮ |
| ১৪। | বীরভূম | ৭ | — | — | — | ১৭ |
| ১৫। | মেদিনীপুর | ২৯ | — | — | — | ১৪ |
| ১৬। | বাঁকুড়া | ২ | ৭ | — | — | ৮ |
| ১৭। | পুরুলিয়া | — | — | — | — | ১৮ |
| | মোট | ২৮৯ | ২২ | ৪৩ | ১০৩ | ২৫৬ |

## সমবায় দপ্তরের নিয়ন্ত্রণাধীন তেলকল

১০৫। (অনুমোদিত প্রশ্ন নং ৭২৫) **শ্রী কমল মুখার্জি ঃ** সমবায় বিভাগের ভারপ্রাপ্ত ন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সমবায় দপ্তরের নিয়ন্ত্রণে কোনও তেলকল আছে কি না?

(খ) থাকলে, কোথায় কোথায় অবস্থিত (জেলাওয়ারি)?

(গ) উৎপন্ন তেল কি পদ্ধতিতে বিক্রয় করা হয়?

**সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) হ্যাঁ, এই বিভাগের নিয়ন্ত্রণে বর্তমানে ২টি তলকল আছে।

(খ) এই ২টি তেলকলের মধ্যে একটি আছে বর্ধমান জেলার সমুদ্রগড় এস. কে. ইউ. স. লিঃ-এর অধীনে এবং অপরটি আছে উত্তর ২৪-পরগনা জেলার কে. পি. কে. হোলসেল নজিউমার্স কো-অপারেটিভ সোসাইটি লিঃ-এর অধীনে।

(গ) উৎপন্ন তেল পাইকারি ও স্থানীয় এলাকায় খুচরা বিক্রয় করা হয়।

**হুগলি জেলার বিভাগীয় বিপণী ও পাইকারি বিক্রয়কেন্দ্র**

১০৬। (অনুমোদিত প্রশ্ন নং ৭২৬) **শ্রী কমল মুখার্জি ঃ** সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

হুগলি জেলায় কোথায় কোথায় বিভাগীয় বিপণী, বৃহদায়তন ও ক্ষুদ্রায়তন পাইকারি বিক্রয়কেন্দ্র আছে?

**সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** হুগলি জেলায় কোনও বিভাগীয় বিপণী নেই। দুটি পাইকারি ক্রেতা সমবায় সমিতি রয়েছে। চুঁচুড়া হোলসেল কনজুমার্স কো-অপারেটিভ সোসাইটি ও শ্রীরামপুর হোলসেল কনজুমার্স কো-অপারেটিভ সোসাইটি লিঃ।

চুঁচুড়া হোলসেলের রয়েছে ৭টি খুচরা বিক্রয়কেন্দ্র ও শ্রীরামপুর হোলসেলের রয়েছে ৬টি বিক্রয়কেন্দ্র। এছাড়া ৫৩টি প্রাথমিক সমবায় সমিতির ৫৩টি বিক্রয়কেন্দ্র রয়েছে, সব ক'টিই ক্ষুদ্রায়তন বিক্রয়কেন্দ্র।

**আসানসোল মহকুমায় মাধ্যমিক ও উচ্চমাধ্যমিক বিদ্যালয়ের সংখ্যা বৃদ্ধির পরিকল্পনা**

১০৭। (অনুমোদিত প্রশ্ন নং ৮৪৫) **শ্রী তাপস ব্যানার্জি ঃ** বিদ্যালয় (শিক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) আসানসোল মহকুমা এলাকায় ছাত্রসংখ্যা বৃদ্ধির অনুপাতে হিন্দি, উর্দু ও বাংলা মাধ্যমের মাধ্যমিক ও উচ্চ মাধ্যমিক স্কুল স্থাপনের কোনও পরিকল্পনা সরকারের আছে কি না ; এবং

(খ) থাকলে, কত দিনের মধ্যে তা সম্পন্ন হবে বলে আশা করা যায়?

**বিদ্যালয় (শিক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) আসানসোল মহকুমাসহ রাজ্যে যে হারে ছাত্র-ছাত্রী সংখ্যা বৃদ্ধি পাচ্ছে তদনুযায়ী মাধ্যমিক ও উচ্চ মাধ্যমিক বিদ্যালয়ের সংখ্যা বৃদ্ধি করার কোনও পরিকল্পনা নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

**বজবজের নয়নজুলি খাল সংস্কারের পরিকল্পনা**

১০৮। (অনুমোদিত প্রশ্ন নং ৯০৬) **শ্রী অশোক দেব ঃ** নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বজবজ ট্রাঙ্ক রোডের পার্শ্বস্থ নয়নজুলি খাল-এর সংস্কার করে জলনিকাশির সুষ্ঠু ব্যবস্থা চালু করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না ; এবং

(খ) থাকলে, উক্ত পরিকল্পনা কবে নাগাদ বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) বজবজ ট্রাঙ্ক রোড পার্শ্বস্থ নয়নজুলি খালটির সংস্কার, সি. এম. ডি. এ. রচিত মহেশতলা মিউনিসিপ্যালিটির বৃষ্টির জলনিকাশি প্রকল্পের অন্তর্ভুক্ত হয়েছে।

(খ) এ-বিষয়ে এখনই সময়সীমায় নির্ধারণ করা সম্ভবপর নয়।

**মহেশতলার ২৯ নং ওয়ার্ডের স্কুলটির সরকারি অনুমোদন**

১০৯। (অনুমোদিত প্রশ্ন নং ৯১৪) **শ্রী অশোক দেব ঃ** বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে জানাবেন কি—

(ক) মহেশতলা পুরসভা এলাকার ২৯নং ওয়ার্ডে অবস্থিত হিন্দি স্কুলটিকে সরকারি অনুমোদনদানের কোনও পরিকল্পনা সরকারের আছে কি না ; এবং

(খ) থাকলে, কবে নাগাদ এবং কিভাবে তা সম্পন্ন হবে?

**বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) ঐ স্কুলের অবস্থান সম্পর্কে সরকারের নিকট কোনও তথ্য নেই। সেই জন্য অনুমোদন দেওয়ার কোনও প্রশ্ন নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

**ক্ষুদ্রশিল্প ইউনিটের সংখ্যা ও কর্মসংস্থান**

১১০। (অনুমোদিত প্রশ্ন নং ৯৯৪) **শ্রী সুকুমার দাশ ঃ** ক্ষুদ্র ও কুটির শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে জানাবেন কি—

(ক) রাজ্যে ৩১শে ডিসেম্বর, ১৯৯৬ পর্যন্ত ক্ষুদ্রশিল্প ইউনিটের সংখ্যা কত এবং কত জনের কর্মসংস্থান হয়েছে ; এবং

(খ) ১৯৯৫-৯৬ এবং ১৯৯৬-৯৭ সালের ক্ষুদ্রশিল্প ইউনিটের সংখ্যা কত ছিল?

**ক্ষুদ্র ও কুটির শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) রাজ্যে ৩১শে ডিসেম্বর, ১৯৯৬ পর্যন্ত ক্ষুদ্র শিল্প ইউনিটের সংখ্যা ১,৪৬,৭১৪টি এবং এতে ৩,৫৭,০৬৭ জনের কর্মসংস্থান হয়েছে।

(খ) ১৯৯৫-৯৬ সালে ক্ষুদ্রশিল্প ইউনিটের সংখ্যা ৫,৪৩৯টি এবং ১৯৯৬-৯৭ সালের ডিসেম্বর পর্যন্ত এই সংখ্যা ৩,৫৫৩টি।

**কাটোয়ার পালসোনা গ্রামের বেসরকারি জমিতে প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র নির্মাণ**

১১১। (অনুমোদিত প্রশ্ন নং ১০৬১) **শ্রী অশোক মুখার্জি ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, বর্ধমান জেলার কাটোয়া থানার অন্তর্গত পালসোনা গ্রামে বেসরকারি সূত্রে প্রাপ্ত জমিতে প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র নির্মাণের পরিকল্পনা রয়েছে; এবং

(খ) সত্যি হলে, কবে নাগাদ পরিকল্পনাটি বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) আপাতত নেই। তবে বেসরকারি সূত্রে প্রাপ্ত জমির (জে. এল. নং-৬৩, প্লট নং-২৭৮৫) উপর একটি সাব-সেন্টার নির্মাণের কাজ শেষ হয়েছে।

(খ) প্রশ্ন ওঠে না।

**তফসিলি জাতি ও আদিবাসী ছাত্র-ছাত্রীদের অনুদানে অভিভাবকের স্বাক্ষর**

১১২। (অনুমোদিত প্রশ্ন নং ১১৩৭) **শ্রী মৃণালকান্তি রায় ঃ** তফসিলি জাতি ও উপজাতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

এটা কি সত্যি যে, মহাবিদ্যালয়গুলিতে তফসিলি জাতি ও আদিবাসী শ্রেণীভুক্ত ছাত্র-ছাত্রীদের অনুদান পাওয়ার আবেদনপত্রে অভিভাবকদের স্বাক্ষর লাগে না?

**তফসিলি জাতি ও উপজাতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** তফসিলি জাতি ও আদিবাসী ছাত্র-ছাত্রীদের মাধ্যমিকোত্তর বৃত্তি পাওয়ার জন্য ভারত সরকার নির্ধারিত আবেদনপত্রের চতুর্থ পৃষ্ঠার শেষে একটি ঘোষণায় অভিভাবকের স্বাক্ষর লাগে এবং সপ্তম পৃষ্ঠায় বার্ষিক আয় সম্পর্কিত একটি ঘোষণায়ও উক্ত স্বাক্ষর দিতে হয়।

হাসপাতাল উন্নয়নে বৈদেশিক সাহায্যের পরিমাণ

১১৩। (অনুমোদিত প্রশ্ন নং ১১৯১) **শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যের হাসপাতালগুলির উন্নয়নের জন্য কোনও বৈদেশিক সাহায্য পাওয়ার সম্ভবনা আছে কি না ; এবং

(খ) থাকলে, উক্ত সাহায্যের পরিমাণ কত?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) বিশ্বব্যাঙ্কের সহায়তা (ঋণ) নিয়ে রাজ্যের ১৭০টি, জেলা মহকুমা ও স্টেট জেনারেল হাসপাতাল এবং সুন্দরবন এলাকার ৩৬টি প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রগুলি উন্নয়নের জন্য রাজ্য স্বাস্থ্য-ব্যবস্থা উন্নয়ন প্রকল্প-২ নামে একটি প্রকল্প এই রাজ্যে রূপায়িত হচ্ছে।

(খ) উক্ত প্রকল্পে বৈদেশিক সাহায্যের পরিমাণ ৬,১৭,৩৮৫ কোটি টাকা।

**Steps taken to remove pay anomalies between junior and senior employees in W.B.E.C.S.C. Corporation Ltd.**

114. (Admitted question No. 1201) **Shri Sougata Roy :** Will the Minister-in-charge of the Food and Supplies Department be pleased to state—

(a) Whether it is fact that Pay Anomalies exist in various categories of employees and workers in West Bengal Essential Commodities Supply Corporation Ltd. after implementation of Career Advance Scheme,

(b) if so,

(i) number of employees and workers affected (categorywise)

(ii) steps taken to remove anomalies between Junior and employees.

**Minister-in-charge of Food and Supplies Department :** (a) It is fact.

(b) (i) Assistant Manager 6 (Six)

(ii) Junior Assistant Manager 1 (One)

(iii) Junior Accountant 1 (One)

(iv) Commercial Inspector 20 (Twenty)

(v) Shift Supervisor 1 (One)

(vi) Asstt. Grade-II 5 (Five)

(ii) The Management of this Corporation issued a Circular vide No. 574 dated 24. 6. 76 to remove anomalies in pay within the same cadre in different categories of employees in W.B.E.C.S.C. Ltd.

Application received so far at this end have already been entertained. Anomalies in all cases covered by the rules on the subject have been removed by granting stepping-up of pay under Rule 55 (4) of WBSR, Part-I and in terms of the Memorandum No. 960-F dated 27.1.94 issued from Government of West Bengal, Fin. Deptt. Audit Branch read with Order No. 6860-FS dated 20.12.94.

**দেগঙ্গা, বারাসাত ও হাবড়া এলাকায় রেশন কার্ড না পাওয়ার কারণ**

১১৫। (অনুমোদিত প্রশ্ন নং ১২৩৯) **শ্রী মহঃ ইয়াকুব ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে দেগঙ্গা, বারাসাত ও হাবড়া এলাকার সাধারণ মানুষ রেশন কার্ডের আবেদন করা সত্ত্বেও কার্ড পাচ্ছেন না ; এবং

(খ) সত্যি হলে না পাওয়ার কারণ কি?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) এটা সত্যি নয়।

(খ) এ প্রশ্ন ওঠে না।

**দেগঙ্গার কদমগাছিতে বন্ধ প্রাইমারি হেলথ সেন্টারটির পুনরায় চালুকরণ**

১১৬। (অনুমোদিত প্রশ্ন নং ১২৪২) **শ্রী মহঃ ইয়াকুব ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে দেগঙ্গার অন্তর্গত কদমগাছি প্রাইমারি হেলথ সেন্টারটি গত কয়েক বৎসর যাবৎ বন্ধ রয়েছে ; এবং

(খ) সত্যি হলে, উক্ত স্বাস্থ্যকেন্দ্রটি কবে নাগাদ পুনরায় শুরু হবে বলে আশা করা যায়?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) না।

(খ) কোনও প্রশ্ন ওঠে না।

**গ্রাম পঞ্চায়েত, পঞ্চায়েত সমিতি ও জিলা পরিষদের বকেয়া অডিট**

১১৭। (অনুমোদিত প্রশ্ন নং ১৪০৮) **শ্রী সুলতান আহমেদ ঃ** পঞ্চায়েত ও গ্রামীণ উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ৩১শে ডিসেম্বর ১৯৯৬-এর শেষে গ্রাম পঞ্চায়েত, পঞ্চায়েত সমিতি এবং জিলা পরিষদের বকেয়া অডিটের সংক্ষিপ্ত পরিসংখ্যান কি?

**পঞ্চায়েত ও গ্রামীণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** ১৯৯৬ সালের ৩১শে ডিসেম্বর-এর শেষে এই রাজ্যে গ্রাম পঞ্চায়েতের অডিট (যার দায়িত্ব ব্লক প্রশাসনের সঙ্গে সংযুক্ত পঞ্চায়েত সম্প্রসারণ আধিকারিককে অর্পণ করা আছে) বকেয়া আছে ঃ

১৯৯১-৯২ আর্থিক বছরের জন্য (যখন মোট গ্রাম পঞ্চায়েতের সংখ্যা ছিল ৩,৩০৪)
—১১৭টি গ্রাম পঞ্চায়েত

১৯৯২-৯৩ আর্থিক বছরের জন্য (যখন মোট গ্রাম পঞ্চায়েতের সংখ্যা ছিল ৩,৩০৪)
—২৬২টি গ্রাম পঞ্চায়েত

১৯৯৩-৯৪ আর্থিক বছরের জন্য (যখন মোট গ্রাম পঞ্চায়েতের সংখ্যা ছিল ৩,৩২৫)
—৩৫৪টি গ্রাম পঞ্চায়েত

১৯৯৪-৯৫ আর্থিক বছরের জন্য (যখন মোট গ্রাম পঞ্চায়েতের সংখ্যা ছিল ৩,৩২৫)
—৭৯০টি গ্রাম পঞ্চায়েত

১৯৯৫-৯৬ আর্থিক বছরের জন্য (যখন মোট গ্রাম পঞ্চায়েতের সংখ্যা ছিল ৩,৩১৪)
—২,১৫৭টি গ্রাম পঞ্চায়েত

পঞ্চায়েত সমিতির অডিট (যার দায়িত্ব এগজামিনার অফ লোকাল অ্যাকাউন্টস মহাগাণনিক পশ্চিমবঙ্গের একজন আধিকারিক-এর উপর ন্যস্ত করা আছে) বকেয়া আছে—

১৯৯১-৯২ আর্থিক বছরের জন্য (যখন পঞ্চায়েত সমিতির সংখ্যা ছিল ৩৩৯)
—৩৩১টি পঞ্চায়েত সমিতি

১৯৯২-৯৩ আর্থিক বছরের জন্য (যখন পঞ্চায়েত সমিতির সংখ্যা ছিল ৩৩৯)
—৩৩৬টি পঞ্চায়েত সমিতি

১৯৯৩-৯৪ আর্থিক বছরের জন্য (যখন পঞ্চায়েত সমিতির সংখ্যা ছিল ৩৪০)
—৩৩৯টি পঞ্চায়েত সমিতি

১৯৯৪-৯৫ আর্থিক বছরের জন্য (যখন পঞ্চায়েত সমিতির সংখ্যা ছিল ৩৪০)
—৩৪০টি পঞ্চায়েত সমিতি

১৯৯৫-৯৬ আর্থিক বছরের জন্য (যখন পঞ্চায়েত সমিতির সংখ্যা ছিল ৩৪১)
—৩৪১টি পঞ্চায়েত সমিতি

১৬টি জিলা পরিষদ এবং জিলা পরিষদের সমমর্যাদা সম্পন্ন ১টি মহকুমা পরিষদ মোট এই ১৭টি সংস্থার অডিট (যার দায়িত্ব এগজামিনার অফ লোকাল অ্যাকাউন্টস মহাগাণনিক পশ্চিমবঙ্গের একজন আধিকারিক-এর উপর ন্যস্ত করা আছে) বকেয়া আছে—

১৯৯১-৯২ আর্থিক বছরের জন্য (যখন জিলা পরিষদের সংখ্যা ছিল ১৬)
—১২টি জিলা পরিষদ

১৯৯২-৯৩ আর্থিক বছরের জন্য (যখন জিলা পরিষদের সংখ্যা ছিল ১৭)
—১৬টি জিলা পরিষদ

১৯৯৩-৯৪ আর্থিক বছরের থেকে
১৯৯৫-৯৬ আর্থিক বছর পর্যন্ত
—১৭টি জিলা পরিষদেরই অডিট বকেয়া আছে।

## Confirmation of temporary staff employed in the offices of Haj

118. (Admitted question No. 1425) **Shri Sultan Ahmed : Will the** Minister-in-charge of the Minorities' Development and Welfare Department (Haj, Wakf And Urdu Academy) be pleased to state—

(a) Total number of staff employed in the offices of Haj in the State;

(b) Out of them, how many staff are temporary;

(c) Steps taken by the Government to confirm them in their services.

**Minister-in-charge of the Minorities Development and Welfare Department** (Haj, Wakf and Urdu academy) : Three are (six) employees in the office of the State Haj Committee, West Bengal.

None of the employees are temporary. The services of all have been regularised.

The question does not arise.

**বারাবনী এলাকায় কৃষিযোগ্য জমিতে জল সেচের ব্যবস্থা গ্রহণ**

১১৯। (অনুমোদিত প্রশ্ন নং ১৪৫৪) **শ্রী মানিক উপাধ্যায় ঃ** জল-সম্পদ অনুসন্ধান ও উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে জানাবেন কি—

বর্ধমান জেলার বারাবনি এলাকায় কৃষিযোগ্য জমিতে জলসেচের জন্য সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**জলসম্পদ অনুসন্ধান ও উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** উক্ত এলাকায় কৃষিযোগ্য জমিতে জল সেচের জন্য জল-সম্পদ অনুসন্ধান ও উন্নয়ন বিভাগের নিম্নলিখিত দুটি প্রকল্প চালু আছে ঃ

(১) রোশনা আর. এল. আই. প্রকল্প।

(২) চিনচুরিয়া লিফ্‌ট ইরিগেশন প্রকল্প।

**বিদ্যুৎ সংযোগ না হওয়ায় হুকিং ও ট্যাপিং**

১২০। (অনুমোদিত প্রশ্ন নং ১৫৫৬) **শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

এটা কি সত্যি যে, রাজ্যে দীর্ঘদিন ধরে আবেদন করা সত্ত্বেও বিদ্যুৎ সংযোগ না হওয়ায় হুকিং ও ট্যাপিং-এর সংখ্যা ব্যাপকভাবে বেড়েছে?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** এ সম্পর্কে নির্দিষ্ট করে কিছু বলা মুশকিল কারণ এ ব্যাপারে কোনও বিজ্ঞানসম্মত সমীক্ষা নেই। তবে পর্ষদের অভিজ্ঞতা এই যে যারা

বিদ্যুতের জন্য দরখাস্ত করেন তাদের সকলেই পরবর্তীকালে বিদ্যুৎ নেওয়াতে সমান আগ্রহী থাকেন না। তাছাড়া হুকিং ট্যাপিং-এর সঙ্গে জড়িত ব্যক্তিদের সবাই বিদ্যুতের জন্য দরখাস্ত করেননি।

## বাগমুন্ডি হাইড্রো পাওয়ার প্রোজেক্টে কাজের অগ্রগতি

১২১। (অনুমোদিত প্রশ্ন নং ১৫৮৩) **শ্রী লক্ষ্মীরাম কিস্কু ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পুরুলিয়া জেলায় বাগমুন্ডিতে হাইড্রো পাওয়ার প্রোজেক্ট তৈরির কাজ কোন পর্যায়ে ;

(খ) উক্ত কাজের জন্য কত টাকা বরাদ্দ হয়েছে ; এবং

(গ) ৩১শে ডিসেম্বর, ১৯৯৬ পর্যন্ত কত টাকা খরচ হয়েছে?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) প্রকল্পের পরিকাঠামোর কাজ অর্থাৎ বাড়ি-ঘর, রাস্তা, অফিস ও পুলিশ থানার বাড়ি তৈরির কাজ পূর্ণোদ্যমে চলছে। মূল প্রকল্পের জন্য অতিরিক্ত তথ্য অনুসন্ধানের কাজও চলছে। মূল প্রকল্পের কাজের জন্য প্রাথমিক পর্যায়ে বিভিন্ন কোম্পানির বাছাই পর্ব চলছে। এই কাজ আগামী ২/৩ মাসের মধ্যে শেষ হবে বলে আশা করা যায়। মূল প্রকল্পের নির্মাণ কার্য ১৯৯৮ সালের জুলাই মাসে শুরু হবে বলে আশা করা যাচ্ছে।

(খ) উক্ত কাজের জন্য ১৯৯৬-৯৭ সালের বাজেটে ১৮ কোটি ৫০ লক্ষ টাকা বরাদ্দ ধরা হয়েছে।

(গ) ৩১শে ডিসেম্বর, ১৯৯৬ পর্যন্ত ৩ কোটি ৪৮ লক্ষ ৫১ হাজার টাকা খরচ হয়েছে।

## পুরুলিয়া থেকে পুন্দাগ সরকারি বাস চালানোর পরিকল্পনা

১২২। (অনুমোদিত প্রশ্ন নং ১৫৯২) **শ্রী শান্তিরাম মাহাতো ঃ** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পুরুলিয়া থেকে পুন্দাগ সরকারি বাস চালাবার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না ; এবং

(খ) থাকলে, কবে নাগাদ চালানো হবে বলে আশা করা যায়?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**মহিলা সমবায় ব্যাঙ্ক খোলার পরিকল্পনা**

১২৩। (অনুমোদিত প্রশ্ন নং ১৬১৭) **শ্রী মানিকলাল আচার্য ঃ** সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে কতগুলি মহিলা সমবায় ব্যাঙ্ক স্থাপন করা হয়েছে (জেলাওয়ারি)

(খ) কোন কোন জেলায় নতুন করে উক্ত ব্যাঙ্ক খোলার পরিকল্পনা রয়েছে?

**সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) এই রাজ্যে মোট ২৪টি মহিলা সমবায় ঋণদান সমিতি গঠন করা হয়েছে। এ পর্যন্ত একটিও মহিলা সমবায় ঋণদান সমিতি ব্যাঙ্ক হিসাবে রিজার্ভ ব্যাঙ্ক কর্তৃক স্বীকৃতি পায়নি।

(খ) উত্তরবঙ্গের কুচবিহার, জলপাইগুড়ি এবং দার্জিলিং জেলায় মহিলা সমবায় ঋণদান সমিতি খোলার পরিকল্পনা রয়েছে। বর্তমানে মেদিনীপুর জেলার খড়গপুরে একটি মহিলা সমবায় ব্যাঙ্ক খোলার অনুমতি রিজার্ভ ব্যাঙ্ক দিয়েছে।

**কুলটী থানার অন্তর্গত বিভিন্ন এলাকার বৈদ্যুতিকরণ**

১২৪। (অনুমোদিত প্রশ্ন নং ১৬৩০) **শ্রী মানিকলাল আচার্য ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্ধমান জেলার কুলটী থানার অন্তর্গত বিদায়গড়, সীতারামপুর, হাতিনল, নারায়ণচক, রজা, রেজডি, সোদপুর ডেডি, বেনা, কড়ারগড়িয়া, আকানবাগান, মাঝিপাড়া, বাউড়িপাড়া, প্রভৃতি এলাকায় বৈদ্যুতিকরণের বিষয়ে রাজ্য সরকার কোনওরূপ চিন্তাভাবনা করছেন কি না এবং

(খ) করে থাকলে, তা কতদিনের মধ্যে কার্যকর হবে বলে আশা করা যায়?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) বর্ধমান জেলার কুলটী থানার অন্তর্গত মোট ৩৯টি গ্রামীণ মৌজার মধ্যে ৩১-১২-৯৬ তারিখ পর্যন্ত ২১টি মৌজা বিদ্যুতায়িত হয়েছে। সীতারামপুর (৪৮), হাতিনল (৩৫), নারায়ণচক (৩), রেজডি (২৯), সোদপুর (৪৩), এবং ডেডি (২০), মৌজাগুলিতে বিদ্যুতায়ন হয়নি।

বিদায়গড়, রাজা, বেনা, কড়ারগড়িয়া, বথানগড়িয়া, আকানবাগা, মাঝিপাড়া ও বাউড়িপাড়া এলাকাগুলি মৌজা হিসাবে চিহ্নিত নহে। এগুলি মৌজার অন্তর্গত কোনও 'হ্যামলেট'। তাই এগুলির বিদ্যুতায়ন সম্পর্কে তথ্য জানতে হলে এগুলি যে সকল মৌজার অন্তর্গত তার বিবরণ প্রয়োজন।

(খ) প্রয়োজনীয় অর্থ প্রাপ্তি সাপেক্ষে জেলা পরিষদ বিদ্যুৎ উন্নয়ন প্রকল্প বা অন্য কোনও অনুমোদিত প্রকল্পের মাধ্যমে অবশিষ্ট ভার্জিন মৌজাগুলির বিদ্যুতায়ন ও বিদ্যুতায়িত মৌজাগুলির নিবিড়ীকরণের কাজ করা যেতে পারে।

### শিশু শ্রমিকদের জন্য বিদ্যালয়ের সংখ্যা

**১২৫।** (অনুমোদিত প্রশ্ন নং ১৭২১) **শ্রী নিরোদ রায়চৌধুরি ঃ** শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

রাজ্যে শিশু শ্রমিকদের জন্য কতগুলি বিদ্যালয় স্থাপিত হয়েছে? (জেলাওয়ারী হিসাব)

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) জাতীয় শিশু শ্রমিক প্রকল্পের অধীনে শিশু শ্রমিকদের জন্য এ রাজ্যে এখন পর্যন্ত ১৮০টি বিশেষ বিদ্যালয় স্থাপিত হয়েছে। এর জেলাওয়ারী হিসাব হল ঃ

| | |
|---|---|
| উত্তর চব্বিশ পরগনা | ৪০টি |
| দক্ষিণ চব্বিশ পরগনা | ১৮টি |
| মেদিনীপুর | ৩৮টি |
| বর্ধমান | ৩৫টি |
| উত্তর দিনাজপুর | ৩৭টি |
| দক্ষিণ দিনাজপুর | ১২টি |

[12-00 — 2-10 p.m.]

### Adjournment Motion

**Mr. Speaker :** Today I have received two notices of Adjournment Motion on the subject of reported murder of one Chandra Prakash Naol Khan in South Calcutta on 19. 3. 97 from Shri Pankaj Banerjee and Shri Saugata Roy.

The subject matters of the Motions relates to day-to-day administration of the Government and do not call for adjournment of business of the House. The Members will also get ample scope to raise the matters during the general discussion on budget which is now going on.

I, therefore, withhold my consent to all the Motions.

One member of the party, however, may read the text of the Motion as amended.

**Shri Saugata Roy :** This Assembly do now adjourn its business to discuss a definite matter of urgent public importance and of recent occurrence, namely—The murder of a businessman Chandra Prakash Naol Khan in his house on Ballygunge Circular Road under Kareya P. S. late on Tuesday night.

A dacoity and murder right in the heart of Calcutta is a sign of a deteriorating of law and order and the failure of the Police and call for immediate remedial action.

## CALLING ATTENTION

**Mr. Speaker :** Today, I have received two notices of Calling Attention on the following subjects, namely :

| Subject | | Name |
|---|---|---|
| i) Setting up of a Medical College at Midnapore District Town. | : | Shri Sailaja Kumar Das |
| ii) Reported murder of five persons at village Ruppur under Ranaghat P.S. Nadia. | : | Shri Abdul Mannan, Shri Tapan Hore Shri Nirmal Das and Shri Sukumar Das |

I have selected the notice of Shri Abdul Mannan, Shri Tapan Hore, Shri Nirmal Das and Shri Sukumar Das on the subject of Reported murder of five persons at village Ruppur under Ranaghat P.S., Nadia.

The Minister-in-Charge may please make a statement today, if possible or give a date.

**Shri Probodh Chandra Sinha :** Sir, the statement will be made on 26th March.

## LAYING OF RULES

### The West Bengal Industrial Infrastructure Development Corporation (Land Acquisition) Rules, 1996

**Shri Bidyut Ganguly :** Sir, I beg to lay The West Bengal Industrial Infrastructure Development Corporation (Land Acquisition) Rules, 1996 published under Notification No. 886-CI/H, dated the 28th August, 1996.

### Presentation of the Supplementary Estimates for the year 1996-97

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, in terms of Article 205 of the Constitution, I beg to present the Supplementary Estimates for the year 1996-97.

**Mr. Speaker :** The latest time for tabling notices of Motions for Reduction of Demands for Supplementary Grants has been fixed at 12.00 noon on the 21st March, 1997.

Printed forms of Cut Motions will be · ilable from the Publication ounı .

**Mention ases**

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় :** স্যার, আমি আজকে আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে এই সভার দৃষ্টি আকর্ষণ করছি। প্রশ্ন ফাঁস নিয়ে মধ্যশিক্ষা পর্ষদ সম্পর্কে নানা কথা উঠছে, কিন্তু আমি সে বিষয়ে কোনও প্রশ্ন করছি না। আমি আপনার কাছে ক্যাটাগরিক্যালি বলতে চাই যে, গণশক্তি পত্রিকার সম্পাদক শ্রী অনিল বিশ্বাসের ঘনিষ্ট আত্মীয় মালবিকা বিশ্বাস এবং রঞ্জন বিশ্বাসকে মধ্যশিক্ষা পর্ষদে চাকরি দেওয়া হয়েছে সম্পূর্ণ বেআইনিভাবে, আইনকে বৃদ্ধাঙ্গুষ্ঠ দেখিয়ে। শুধু তাই নয়, সম্পূর্ণ বে-আইনি ভাবে রিক্রুটমেন্ট রেগুলেশন ভায়োলেট করে অপর্ণা মিত্র, চন্দনা ব্যানার্জি, লক্ষ্মী, পারুলদের মধ্যশিক্ষা পর্ষদে চাকরি দেওয়া হয়েছে এবং তাদের স্বামীরা গণশক্তি পত্রিকায় কাজ করে। চিত্তরঞ্জন ব্যানার্জি যিনি সভাপতি, তিনি সম্পূর্ণ বে-আইনি ভাবে, আইনকে বৃদ্ধাঙ্গুষ্ঠ দেখিয়ে সুভাশিষ ব্যানার্জিকে বোর্ডে চাকরি দিয়েছেন। এই রকম ১৫/২০ জন আছে যারা প্রশ্নপত্র ডিল করে থাকে। স্যার, শুধু দুটো পরীক্ষার প্রশ্নপত্রই ফাঁস হয়নি, সমস্ত পরীক্ষার প্রশ্নপত্র ফাঁস হয়ে গেছে। আর এই দুর্নীতির সঙ্গে যিনি যুক্ত তার নাম অনিল বিশ্বাস।

**শ্রী দেবব্রত ব্যানার্জি :** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি পি. এইচ. ই. দপ্তরের মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনারা জানেন যে, দুর্গাপুর একটা পরিকল্পিত শিল্প শহর। কিন্তু দ্রুত জনসংখ্যা বৃদ্ধির ফলে এবং নতুন নতুন শিল্প স্থাপনের ফলে পানীয় জল এবং শিল্পের প্রয়োজনীয় র-ওয়াটারের খুব ঘাটতি দেখা দিয়েছে। এই ঘাটতি আরও ব্যাপকতা লাভ করছে কারণ, আন্ডার গ্রাউন্ড সাব সয়েল ওয়াটার দুর্গাপুর এলাকায় কোথাও খুঁজে পাওয়া যাচ্ছে না। এমন কোনও আন্ডার গ্রাউন্ড লেয়ার নেই যেখান থেকে জল তুলে চার লক্ষাধিক মানুষের পানীয় জলের ব্যবস্থা করা যায়। শুধু তাই নয়, ১৯৯০ সালের পার্সপেক্টিভ প্ল্যানে ২০০০ খৃষ্টাব্দে যে পরিমাণ জল দরকার তা কিছুতেই জোগাড় করা যাচ্ছে না। এমত অবস্থায় পি. এইচ. ই., এ. ডি. ডি. ই. এবং দুর্গাপুর মিউনিসিপ্যাল কর্পোরেশন ১৪ এম. জি.-র একটা জল প্রকল্প গ্রহণ করেছেন। মাননীয় মন্ত্রী মহাশয় এখানে আছেন, আমি আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাই, ঐ প্রকল্প কতদূর এগিয়েছে এবং কবে সাধারণ মানুষ এবং ইন্ডাস্ট্রিতে জল সরবরাহ করা যাবে?

**শ্রী গৌতম দেব :** মাননীয় স্পিকার স্যার, দুর্গাপুর একটা গুরুত্বপূর্ণ জায়গা। ওখানে জলের একটা বড় প্রকল্প নেওয়া হয়েছে। কিন্তু আমার পক্ষে এখনই এ বিষয়ে বলা সম্ভব নয়। তবে দুর্গাপুরের বিষয়ে একটা স্টেটমেন্ট আপনার সঙ্গে কথা বলে পরে দিতে পারি।

**শ্রী সবুজ দত্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বাগনান বিধানসভা কেন্দ্রে যে গ্রামীণ হাসপাতালগুলো আছে আজও সেখানে কোনও ভাল ডাক্তার যায় না। ১৯৭২ থেকে ১৯৭৭ সাল পর্যন্ত কংগ্রেস আমলে যে আসবাবপত্রগুলো কেনা হয়েছিল তার পর আর কোনও নতুন কিছু কেনা হয়নি। বেড, ইমার্জেন্সি লাইট নেই। মোমাবাতি জ্বালিয়ে রাত্রে মায়েদের সন্তান প্রসব করানো হয়। বাঙালপুর যে সাবসেন্টারটি আছে, তুলসীবেড়িয়ায় যে সাবসেন্টারটি আছে এবং বাগনান বিধানসভা কেন্দ্রের মধ্যে যে সাবসেন্টারগুলি আছে সেখানে মানুষের চিকিৎসার কোনও ব্যবস্থা নেই, সেখানে ডাক্তার নেই। তাই আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর নিকট আবেদন করছি অবিলম্বে বাগনানের সেই সমস্ত স্বাস্থ্যকেন্দ্রগুলিতে নতুন করে ডাক্তার নিয়োগ করা হোক।

[12-10 — 12-10 p.m.]

**শ্রী প্রত্যুষ মুখার্জি ঃ** (হাউসে উপস্থিত নেই।)

**শ্রী প্রবীণকুমার সাউ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। টিটাগড় থমাস ডাফ গ্রুপের জুটমিলটির মালিক ব্রেয়ারলি ইংলন্ডে থাকেন, বর্তমানে এই মিলটির মালিক বি. কে. গোয়েল ১৯৯৫ সালে অক্টোবর মাস থেকে মিলটি নিয়ে চালাচ্ছেন। এই মিলটির দুর্ভাগ্য যে গত ১৮ মাসের মধ্যে ৪ বার এই মিলটি খোলে, ৪ বার এই মিলটি বন্ধ হয়। এখানে ৪ঠা মার্চ মিলটি বন্ধ হয়েছে, এতে ৩,৮০০ জন কাজ করেন, তার মধ্যে ১৫০০ জন এমন আছেন যাদের রিটায়ারমেন্টের সময় হয়ে গেছে। কিন্তু মিল মালিক রিটায়ার করতে দিচ্ছে না, ফোর্সফুলি কাজ করাচ্ছেন। এই বি. কে. গোয়েল একটি অযোগ্য লোক। লেবার কমিশনারের অফিসে একটি ট্রাইপারটাইট মিটিংয়ে তিনি বলেছেন যে আরও ২০০ জনকে ছাটাই করবেন আর লায়াবিলিটিজ দেবেন না। এই বি. কে. গোয়েলের এটা চালানোর ক্ষমতা নেই। তাই মাননীয় শ্রমমন্ত্রীকে জানাচ্ছি তিনি অবিলম্বে এ ব্যাপারে হস্তক্ষেপ করুন এবং এমন ব্যবস্থা নিন যাতে বি. কে. গোয়েল এই মিলটি ছেড়ে দেয় এবং এর জন্য বিকল্প ব্যবস্থা নিন।

**শ্রী গৌতম চক্রবর্তী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার বিধানসভা কেন্দ্র ইংলিশবাজারের একটি সমস্যার কথা এখানে তুলে ধরছি। এই সমস্যা শুধুমাত্র আমার কেন্দ্রেই নয়, অনেক শহরেই এই সমস্যা দেখা দিচ্ছে। রিমোট যে সমস্ত জায়গায় সেগুলি শহরের মধ্যে ঢুকে যাওয়ার জন্য সেখানে অনেক জায়গায় মানুষ এন্‌ক্রোচ করছে। ইংলিশবাজারের অন্তর্গত এই রকম একটি গ্রেড-ইয়ার্ড আছে। ইংলিশবাজারে প্রায় ৬০ হাজার মানুষ বাস করে এবং তারা শহরে যাওয়ার জন্য সেই সমস্ত জায়গা পরিবারগুলি আস্তে আস্তে এনক্রোচ করে নিচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিগত নির্বাচনের আগে তদানীন্তন মন্ত্রী মেহবুব জাহেদী সেখানে গিয়ে একটি ফাউন্ডেশন লেইড্ করে এসেছিলেন। কিন্তু বর্তমানে আজ পর্যন্ত আলোর কোনও ব্যবস্থা করা হল না। আজকে সরকার ইংলিশবাজারে সংখ্যালঘু এলাকায় মানুষদের সাম্প্রদায়িক [illegible]তি রক্ষা করতে গিয়ে যেখানে লক্ষ লক্ষ টাকা নয় কোটি কোটি টাকা খরচ করছে। কি[illegible] সেখানে এই সংখ্যালঘুদের পবিত্র কবরস্থানটিতে সমাজবিরোধীরা মদ্যপান করছে এবং এমন সব কাজ করছে যা ভাষায় প্রকাশ করা যায় না। স্যার আপনি জানেন বিগত দিনে

ক্যাওড়াতলা মহাশ্মশানে সমাজবিরোধীরা এমন কিছু কাজ করেছিল যার জন্য কলকাতা পুলিশের কমিশনারকে সরতে হয়েছিল। তাই বলছি ইংলিশ বাজারের এই সমাজবিরোধীরা সেই জায়গায় একের পর এক এনক্রোচ করছে আর সরকার কোনও ব্যবস্থা নিচ্ছে না। এখানে নগর উন্নয়ন মন্ত্রী আছেন, আমি এর ব্যবস্থা গ্রহণের জন্য অনুরোধ করছি।

**মিঃ স্পিকার :** মিঃ চক্রবর্তী, এরকম করলে আমি মেনশন দেবনা। যখন অন্যের নাম ডাকব তখন তাকেও বলতে দিতে হবে। সকলেরই বলার অধিকার আছে, আপনার একার নয়। টাইম ইজ্ লিমিটেড।

**শ্রী জয়ন্ত চৌধুরি :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে কয়েকটি কথা বলতে চাই। সাউথ বেঙ্গল স্টেট ট্রান্সপোর্ট কর্পোরেশনের বিষ্ণুপুরের একটা ডিপো খোলার জন্য ১৪ লক্ষ টাকা বেশ কয়েক বছর হল বাঁকুড়ার ডি. এম.-কে দেওয়া হয়েছে। কিন্তু আজ পর্যন্ত ওখানে সেই ডিপোটির কোনও চিহ্ন দেখতে পাচ্ছি না। তাই মন্ত্রী মহোদয়ের কাছে আমার আবেদন যাতে দ্রুত ডিপোটি গড়ে ওঠে ; কেননা বিষ্ণুপুরে 'মল্ল-রাজা'দের ঐতিহাসিক যে সমস্ত জিনিস আছে তা দেখতে অনেক পর্যটক সারা বছর ধরে বিষ্ণুপুরে যান। তাদের যাতায়াতের সুবিধার জন্য এবং পর্যটন শিল্পের স্বার্থে যাতে ওখানে বাস ডিপোটি দ্রুত গড়ে ওঠে তার জন্যই আমি বিভাগীয় মন্ত্রীর কাছে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী তারক ব্যানার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি সেচ দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয়ের উদ্দেশ্যে কয়েকটি কথা বলতে চাই। উত্তর কলকাতার বাগবাজার এলাকায় 'মারহটা' ডীচ—যে খাল, সেই খালের অবস্থা আজকে চরমে এসে পৌঁছেছে। দীর্ঘদিন খালটির সংস্কার হয়নি। সব সময় নোংরা জল জমে থাকে—মশা, মাছি, পুঁতিময় দুর্গন্ধ যুক্ত অবস্থায় পরিণত হয়েছে। ফলে ঐ এলাকা মানুষের বসবাসের অযোগ্য হয়ে পড়েছে। ঐ এলাকার পরিবেশ এমন দূষিত হয়ে দাঁড়িয়েছে যে কোনও সময় ভয়াবহ রোগে আক্রান্ত হতে পারে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় সেচমন্ত্রী, পরিবহন মন্ত্রী এবং পৌর মন্ত্রীর উদ্দেশ্যে বলতে চাই যে, ঐ খালপাড়ে যে সমস্ত ঝুপড়িবাসীরা এতদিন বসবাস করতেন তাদের এখন ওখান থেকে উচ্ছেদ করে ওখানে রাস্তা থেকে উচ্ছেদ করা হকারদের স্থায়িভাবে বসবাসের ব্যবস্থা করা হচ্ছে। অথচ যে মানুষগুলো ঐ খালপাড়ে সন্তান-সন্ততি নিয়ে জীবন ধারণ করছিলেন তাদের ওখান থেকে উচ্ছেদ করে রাস্তার ওপর ঠেলে দেওয়া হয়েছে। ফলে ঐ এলাকায় এমন ভয়াবহ পরিস্থিতির সৃষ্টি হয়েছে যা কিনা যে কোনও সময় বিরাট বড় আকারের আইন-শৃঙ্খলা পরিস্থিতির সৃষ্টি করতে পারে। তাই আপনার মাধ্যমে সবিনয় মন্ত্রী মহাশয়ের কাছে নিবেদন করতে চাই যে, ঐ খালপাড়ে যে সমস্ত ঝুপড়িবাসীদের দীর্ঘদিন ধরে বসবাস করছিলেন তাদের অবিলম্বে সুষ্ঠু বসবাসের ব্যবস্থা করা হোক এবং ঐ খাল যাতে উত্তর কলকাতার মানুষদের জীবনে ভয়াবহ রোগ নিয়ে না আসে তার জন্য ব্যবস্থা করা হোক। সরকার নিশ্চয়ই ব্যবস্থা গ্রহণ করবে, এই আশা রেখে আমি আমার বক্তব্য শেষ করছি।

[20th March, 1997]

**শ্রীমতী সুস্মিতা বিশ্বাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই যে, সারা রাজ্যে বর্তমানে পড়ুয়ার সংখ্যা অধিক পরিমাণে বৃদ্ধি পাচ্ছে। কিন্তু সেই পরিমাণে আমাদের রাজ্যে উচ্চমাধ্যমিক বিদ্যালয়ের সংখ্যা খুবই কম। ফলে অনেক ছেলেমেয়ে উচ্চ-মাধ্যমিক শিক্ষার সুযোগ থেকে বঞ্চিত হচ্ছে। আমাদের জেলার বড়জোড়া ব্লকের ঘুটগড়িয়া বিদ্যালয়টি এবং জি. ঘাটি ব্লকের সালভেদিয়া বিবেকানন্দ বিদ্যালয়টিকে উচ্চ-মাধ্যমিক স্তরের বিদ্যালয়ে পরিণত করার জন্য আমি মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। ঐ দুটি বিদ্যালয়কে উচ্চ-মাধ্যমিক স্তরে উন্নীত করা হলে ঐ এলাকার ছাত্র-ছাত্রীদের খুবই উপকার হবে। তাই আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে তাঁকে এই অনুরোধ জানাচ্ছি।

**শ্রী গুলশন মল্লিক :** (অনুপস্থিত)

[12-20 — 12-30 p.m.]

**শ্রী অঙ্গদ বাউরি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় অগ্নিনির্বাপক মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের বাঁকুড়া জেলার উত্তরাংশে শালতোড়া, ছাদনা, মেজিয়া এবং পুরুলিয়া জেলার নেতুরিয়া ছাতুরি প্রভৃতি ব্লকে প্রচুর লোক বসবাস করেন। এইসব অঞ্চলে গ্রীষ্মকালে প্রচণ্ড চাপের ফলে অগ্নিকাণ্ড ঘটে থাকে। সেই অগ্নিকাণ্ড ঘটলে বাঁকুড়া থেকে ফায়ার-ব্রিগেডের গাড়ি পৌঁছায়, তখন অনেক ঘরবাড়ি ধ্বংস হয়ে যায়। এইসব অঞ্চল থেকে ফায়ার-ব্রিগেড স্টেশনের দূরত্ব প্রায় ৬০।৭০ কিলোমিটার। সুতরাং শালতোড়া ব্লকে যদি একটি ফায়ার-ব্রিগেড কেন্দ্র বা সাব-স্টেশন করা যায় তারজন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী রবীন্দ্রনাথ চ্যাটার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পুলিশ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কাটোয়া বিধানসভা এলাকায় গত ৩ মাসে ৯ জন মানুষ খুন হয়েছে। কিন্তু খুনিরা ঘুরে বেড়াচ্ছে, পুলিশ তাদের গ্রেপ্তার করেনি। শুধু তাই নয়, গত কয়েকদিন আগে একজন উচ্চ-মাধ্যমিকের ছাত্র যখন সাইকেল করে যাচ্ছিল, তখন একজন থানা অফিসারের মোটর সাইকেলে পাশ দিতে দেরি হওয়ার জন্য সেই ছাত্রটির উপর ব্যাপক অত্যাচার করে। পুলিশ তাকে থানায় ধরে নিয়ে গিয়ে ব্রিটিশ আমলের মতন অত্যাচার করে। তার বুকে এবং মুখে মারে। এরফলে সেই ছাত্রটি হাসপাতালে ভর্তি হয় এবং তার হাত ভেঙে গেছে। উচ্চ-মাধ্যমিক পড়ছে এইরকম একজন ছাত্রকে যে ২ জন পুলিশ অফিসার অত্যাচার করেছে তাদের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণের জন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এই সভা অবগত আছে যে, বর্তমানে বালি ব্রিজ মেরামতির জন্য বন্ধ আছে এবং বাস চলাচল বন্ধ রয়েছে। শ্রীরামপুর থেকে উল্টোডাঙ্গা (এস. এস-৪) দক্ষিণবঙ্গ রাষ্ট্রীয় পরিবহনের বাস বন্ধ রয়েছে এবং শ্রীরামপুর থেকে বাগবাজার পর্যন্ত ৩ নম্বর বেসরকারি বাসও বন্ধ রয়েছে। এর ফলে মানুষের প্রচুর অসুবিধা হচ্ছে। কিন্তু

বে-আইনিভাবে প্রচুর লরি ঐ বালি ব্রিজ দিয়ে চলাচল করছে। আমার দাবি হচ্ছে, লরিগুলি বন্ধ করে দিয়ে বাসগুলিকে চালানো হোক। ডানলপ থেকে বালিঘাট স্টেশন পর্যন্ত যে সরকারি শাট্‌ল বাস চালু করেছেন সেই শাট্‌ল বাসটি কোন্নগর—ফোর্টউইলিয়াম বাগখাল পর্যন্ত সম্প্রসারিত করা হোক যাতে ঐ সব অঞ্চলের মানুষ উপকৃত হতে পারেন। প্রচুর নিত্যযাত্রী এবং স্কুল-কলেজের ছাত্র-ছাত্রীরা (হুগলি জেলার) দক্ষিণেশ্বর, আলমবাজার, বরানগর, শ্যামবাজার ডানলপ প্রভৃতি অঞ্চলে যাতায়াত করেন। হুগলি জেলার এইসব অঞ্চলের মানুষের কলকাতার সঙ্গে যোগাযোগের একমাত্র মাধ্যম হচ্ছে এই বালি (বিবেকানন্দ) ব্রিজ। যেহেতু কোনও বাস নেই সেহেতু এলাকার মানুষের প্রচণ্ড অসুবিধা হচ্ছে। তাই আমার আবেদন, এস. এস.-৪ এবং ৩ নম্বর বেসরকারি বাসগুলি পুনরায় চালু করা হোক লরিগুলি বন্ধ করে দিয়ে। বে-আইনিভাবে প্রচুর লরি ঐ বালি ব্রিজ দিয়ে যাতায়াত করছে। আর ডানলপ থেকে বালিঘাট স্টেশন পর্যন্ত যে শাট্‌ল বাসগুলি চলে, সেগুলি কোন্নগর, ফোর্টউইলিয়াম এবং বাগখাল পর্যন্ত সম্প্রসারিত করা হোক।

**শ্রী গোপালকৃষ্ণ দে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্বাস্থ্য ব্যবস্থা সম্পর্কে এই হাউসে সব সদস্যই উদ্বেগ প্রকাশ করেছেন। তাসত্ত্বেও পশ্চিমবাংলায় স্বাস্থ্য ব্যবস্থা বিপর্যস্ত। হাসপাতালে ডাক্তার এবং ঔষধপত্র সর্বত্র পৌঁছায় না। এই কলকাতার উপকণ্ঠে এস. এস. কে. এম হাসপাতালে বিদ্যুৎ বিভ্রাটের কারণে কার্ডিওলজি বিভাগ বন্ধ হয়ে গেছে। এর ফলে রোগি ভর্তি করা হচ্ছে না। এমন একটি গুরুত্বপূর্ণ বিভাগে অস্ত্রপচার বন্ধ রয়েছে। পি. জি. হাসপাতালের ব্লাড ব্যাঙ্ক, যেটা একটা গুরুত্বপূর্ণ বিভাগ, যেটা ২৪ ঘণ্টা খোলা থাকা দরকার, আজকে সেখানে কর্মীর সংখ্যা কম বলে সেটা ২৪ ঘণ্টা খোলা থাকছে না। এছাড়া রোগিদের পথ্য নিয়ে একটা সংশয় দেখা দিয়েছে। স্বাভাবিকভাবে এই দুরবস্থায় মাননীয় স্বাস্থ্যমন্ত্রী কলকাতার এই হাসপাতালের দিকে একটু দৃষ্টি দেবেন এবং সঙ্গে সঙ্গে গ্রামের যে সমস্ত স্বাস্থ্যকেন্দ্রগুলো আছে, সেইগুলোর অবস্থা বেহাল, সেই বেহাল অবস্থা দূরীকরণের জন্য মননীয় মন্ত্রী মহাশয়কে আপনার মাধ্যমে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী নন্দলাল মাঝি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি একটি গুরুত্বপূর্ণ বিধয়ের প্রতি মাননীয় পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা এলাকার ইন্দাস, ইন্দাস—সাঁমড়োঘাট, এই রাস্তাটি পি. ডবলিউ. ডি.-র রাস্তা, এটা দীর্ঘদিন ধরে মেরামতের অভাবে অবস্থা খুব খারাপ হয়ে পড়েছে। বাস ও অন্যান্য যান চলাচলের অযোগ্য হয়ে পড়েছে। যে কোন দিন বড় ধরনের দুর্ঘটনা ঘটতে পারে। এই বিষয়ে জেলার আধিকারিকরা তেমন উদ্যোগ নিচ্ছেন না। আমি আপনার মাধ্যমে পূর্ত মন্ত্রীর এই বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীমতী মায়ারাণী পাল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, অমি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীর একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। বহরমপুর শহর হসপাতালটি একেবারে অকেজো হয়ে পড়েছে। সেখানে কোন ওষুধ নেই, ব্লাড পাওয়া যায় না। পর্থবাবুকে এই সম্পর্কে আমি বলেছি যে আপনি একবার বহরমপুর আসুন, উনি যদি আসতেন তাহলে হাসপাতালটা একটু

পরিষ্কার পরিচ্ছন্ন হত। ঐ হাসপাতালে কোন ওষুধপত্র নেই, রোগিরা বেডের অভাবে মাটিতে রয়েছে। সেখানে কুকুর, বেড়াল, শুয়োর ঘুরে বেড়াচ্ছে। কোন ব্যবস্থা নেওয়া হয়না। এছাড়া বহরমপুর থেকে ১৫ কিলোমিটার দূরে ফৈজাবাদ-এ একটা স্বাস্থ্যকেন্দ্র করার জন্য অনুরোধ জানাচ্ছি। কারণ ঐ এলাকা থেকে রোগিদের নিয়ে আসার সময়েই সেই রোগি মারা যায়। আমি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীর প্রতি এই বিষয়গুলি দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী ঈদ মহম্মদ ঃ** (অনুপস্থিত)

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় কৃষি ও ক্ষুদ্রসেচ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বাঁকুড়া সদর সাবডিভিসন এলাকায় ওখানে কোনও বৃহত মাঝারি বা ছোট সেচ প্রকল্প নেই। অথচ সেখানে শুধু পুকুর এবং জোড়া বাঁধের উপর নির্ভর করে কিছু বোরো চাষ হয়েছে। কিন্তু ইতিমধ্যে বৃষ্টি না হওয়ার ফলে জলাশয়গুলোর সমস্ত জল নিঃশেষ হয়ে গেছে এবং তার ফলে জল নিয়ে প্রায়ই চাষিদের মধ্যে ঝগড়া হচ্ছে। মারামারি হচ্ছে। তার ফলে একটা আইন-শৃঙ্খলার প্রশ্ন দেখা দিচ্ছে। সেইজন্য আমার প্রস্তাব, যেখানে জল আছে, সেখানে জোড় বাঁধ দিয়ে বা সেইরকম কোনও উদ্যোগ নিয়ে জলের ব্যবস্থা করা হোক। সেইজন্য প্রয়োজনীয় অর্থ যাতে কৃষি দপ্তর এবং ক্ষুদ্র সেচ দপ্তর উভয়ে ব্যয় করেন এবং উভয় দপ্তরই যাতে এইরকম ধরনের প্রকল্পে উদ্যোগী হন। এর ফলে ঐ সব এলাকার চাষিরা বাঁচবে।

**শ্রী তুষারকান্তি মণ্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে ভূমি ও ভূমি রাজস্ব মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই, সুতাহাটা বিধানসভার অন্তর্গত হলদিয়া শিল্পাঞ্চল এলাকায় শিল্পের জন্য বর্তমান সরকার ডবলিউ. বি. আই. ডি. সি. এ্যাক্ট, ১৯৭৪ প্রয়োগ করছেন। ১৯৭৪ সালের পর ১৯৯৬ সালে এই সরকার প্রথম ২৪ পরগনার ফলতা থানার চারটি গ্রামে, কলতলা, নয়নান, বীরপানা, রামনগর, এই আইন প্রয়োগ করেছেন। দ্বিতীয়বার করা হল সুতাহাটা বিধানসভা এলাকার দুটি গ্রামে, যেমন বাসুদেবপুর, রাজারামপুর-এ। অতি সম্প্রতি 'কিশমত শিবরাম নগর' শোভারামপুরে এই আইন প্রয়োগ করে জমি নেওয়ার ব্যবস্থা হচ্ছে। এই কালা আইন বাতিল করতে হবে। সেই সঙ্গে ১৯৯৩ সালের পর যে সমস্ত জায়গা অধিগ্রহণ করা হয়েছে তা আবার অ্যাক্ট ওয়ানে টার্ন আপ করাতে হবে এবং ক্ষতিগ্রস্তদের চাকুরি এবং উদ্বাস্তুদের পুনর্বাসন সত্বর করতে হবে।

কেন্দ্রীয় সরকার এই কালা আইন প্রত্যাহার করে নিয়েছেন এবং এই কালা আইন জারি করতে নিষেধ করেছেন। মাননীয় ভূমি রাজস্ব দপ্তরের মন্ত্রী মহাশয়কে আমি বলতে চাই, এই কালা কানুন প্রত্যাহার করে, ৭৪-এর অ্যাক্টকে বাদ দিয়ে বর্তমান আইন অনুযায়ী, অ্যাক্ট ওয়ান অনুযায়ী জমি অধিগ্রহণ করার ব্যবস্থা করুন। সাধারণ মানুষ যারা অত্যাচারিত হচ্ছেন তারা যাতে অ্যাপিল করতে পারেন, মূল্যায়নটা সঠিকভাবে করাতে পারেন, তাদের রিহ্যাবিলিটেশনের ব্যবস্থা করাতে পারেন এবং তাদের সোর্স অফ ইনকাম যেখান থেকে আসছে সেটা ক্ষতিগ্রস্ত হওয়াতে তারা যাতে চাকরির ব্যাপারে সুযোগ পেতে পারেন তা দেখার জন্য মন্ত্রী মহাশয়ের আমি দৃষ্টি আকর্ষণ করছি।

[12-30 — 12-40 p.m.]

**শ্রী রবীন্দ্রনাথ হেমব্রম :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুতমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার পুরুলিয়া জেলার কাশিপুর থানার অন্তর্গত আদিবাসী, হরিজন অধ্যুষিত যে সমস্ত গ্রাম আছে যার এক একটিতে ১/১।। হাজার করে মানুষের বাস সেই সমস্ত গ্রামে বিদ্যুতের খুঁটি পোঁতা থাকা সত্ত্বেও এবং ৮/৯ বছর অতিক্রান্ত হওয়া সত্ত্বেও সেখানে বিদ্যুৎ সংযোগ দেওয়া হয়নি। যেসব জায়গায় খুঁটি পোতা আছে; ট্রান্সফরমার আছে সেখানে অনতিবিলম্বে বিদ্যুৎ সংযোগ দেবার জন্য মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী অশোক দেব :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আলিপুর সেন্ট্রাল জেলে গত ১০ই মার্চ থেকে বন্দিরা অনশন শুরু করেছিলেন। বিভিন্ন জেলে তার রিঅ্যাকশন শুরু হয়েছে। আমরা বারবার মন্ত্রীদের কাছে যাওয়া সত্ত্বেও মন্ত্রীরা কোনও কিছু করার চেষ্টা করছেন না। আমি মনে করি, এরজন্য একটা উচ্চ পর্যায়ের কমিটি গঠন করে তাদের বক্তব্য শোনা দরকার। বন্দিরা যাতে সুষ্ঠু বিচার পায় তারজন্য সরকারের এগিয়ে আসা দরকার। আমি মনে করি, যে কোনও বন্দি বক্তব্য রাখতে পারেন, আন্দোলন করতে পারেন কিন্তু তা করতে গিয়ে তারা যদি রাজনৈতিকভাবে বলি হয়ে যান তাহলে সেটা অত্যন্ত কষ্টকর। আমি আশা করি, মন্ত্রীরা এগিয়ে আসবেন এবং একটা সুষ্ঠু পরিবেশ সেখানে ফিরিয়ে আনার ব্যাপারে সচেষ্ট হবেন।

**শ্রী লক্ষ্মীরাম কিসকু :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে তফসিলি জাতি, উপজাতি কল্যাণ দপ্তরের মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্রের মধ্যে চিরুড়ি ল্যাম্প অবস্থিত। এর সদস্য সংখ্যা প্রায় ৪ হাজার। গত কয়েক বছর ধরে ল্যাম্প কেন্দুপাতা সংগ্রহ করে কয়েক লক্ষ মানুষের কর্মসংস্থান করে আসছে। গত ২২ তারিখে ঐ ল্যাম্পের ম্যানেজার এবং ডিরেক্টার বে-আইনিভাবে কেন্দুপাতা পাচারের জন্য ধরা পড়ে। তাদের শাস্তির জন্য প্রশাসনের কাছে আমি দাবি জানাচ্ছি। সঙ্গে সঙ্গে সেখানে এ্যাডহক কমিটি গঠন করে তার পরিচালনা ব্যবস্থা সুষ্ঠুভাবে যাতে হয় তা দেখার জন্য অনুরোধ জানাচ্ছি।

**Mr. Speaker :** Now Zero Hour. I will take up only nine notices.

## ZERO HOUR

**ডাঃ মাখনলাল বাঙাল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। চিকিৎসক এবং চিকিৎসা ব্যবস্থাকে ক্রেতা সুরক্ষা আইনের আওতায় আনায় চিকিৎসকদের মধ্যে যথেষ্ট উদ্বেগের সৃষ্টি হয়েছে। চিকিৎসা কোনও ব্যবসা নয়, চিকিৎসকরাও ব্যবসায়ি নন, এবং রোগিরা কনজিউমার নন। আর চিকিৎসক যারা তারা রোগিদের ক্ষেত্রে কেয়ার এ্যাস্যুওর করতে পারেন, কিন্তু সুস্থ হয়ে যাবেন—এই গ্যারান্টি দিতে পারেন না। ওয়ার্ল্ড মেডিক্যাল অ্যাশোসিয়েশন চিকিৎসকদের উপর ক্রেতা সুরক্ষা আইন

প্রয়োগ করে তাদের মর্যাদা হানি করা হয়েছে বলে বলেছেন, কারণ চিকিৎসা একটা লার্নেড প্রফেশন। তারা আরো বলেছেন যে, ভবিষ্যতে এই আইন রোগিদের স্বার্থ বিরোধী বলে প্রমাণিত হবে। তাই আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী এবং স্থানীয় সদস্যদের কাছে সমস্ত চিকিৎসক সমাজের পক্ষ থেকে আবেদন জানাচ্ছি চিকিৎসকদের ক্রেতা সুরক্ষা আইনের বাইরে রাখবার জন্য।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয় পশ্চিমবঙ্গের মন্ত্রিসভাকে জানাতে চাই। কয়েক লক্ষ উদ্বাস্তু ভিটেমাটি ছেড়ে এসে নতুনদের বিভিন্ন কলোনিতে মাথা গুঁজে ভবিষ্যৎ প্রজন্মকে নিয়ে বাঁচবার চেষ্টা করছেন। কিন্তু এই সরকার নতুন করে তাদের দ্বিতীয় বারের মতো উদ্বাস্তু করে দিচ্ছেন। বাঘাযতীন কলোনির ১৮টি বাড়ি, রাজ্য সরকার যাদের জমি দিয়ে পুনর্বাসিত করেছিলেন, আজকে রাস্তা প্রসারণের নামে সেই বাড়িগুলি ভেঙে দিচ্ছেন। সেখানে সি. পি. এম.-এর লোকদের বাড়ি রেখে বেছে বেছে কংগ্রেস নেতা এবং কর্মিদের ঐ বাড়িগুলি ভাঙা হচ্ছে। এইভাবে ষড়যন্ত্র করে পুনরায় তাদের উদ্বাস্তু করার হাত থেকে বাঁচাবার জন্য আপনার মাধ্যমে আমি মাননীয় মন্ত্রিসভা এবং সংশ্লিষ্ট দপ্তরকে অনুরোধ করছি।

**শ্রী আনন্দগোপাল দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি বীরভূম জেলাবাসীদের পক্ষ থেকে কেন্দ্রীয় সরকারকে অভিনন্দন জানাতে চাই। অভিনন্দন জানাই এই কারণে যে, গতকাল লোকসভায় বোলপুর লোকসভা কেন্দ্র থেকে নির্বাচিত মাননীয় সোমনাথ চট্টোপাধ্যায় মহাশয়কে অভিনন্দন জানিয়েছেন, সম্মানিত করেছেন শ্রেষ্ঠ সাংসদ হিসাবে। তারজন্য আমি এই সভায় দাবি জানাতে চাই, মাননীয় সাংসদ সোমনাথ চট্টোপাধ্যায় মহাশয়কে পশ্চিমবঙ্গ বিধানসভার পক্ষ থেকে সম্মানিত করা হোক এবং অভিনন্দন জানানোর ব্যবস্থা করা হোক।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** মিঃ স্পিকার স্যার, স্ট্রংরুম থেকে বোর্ডের প্রশ্নপত্র বেরিয়ে যাচ্ছে, ফলে স্ট্রংরুম আর স্ট্রংরুম হিসাবে থাকছে না। এর কারণ হল, সেখানে কেবল সি. পি. এম.-এর লোকদের দায়িত্ব দেওয়া হয়েছে। নির্বাচনের পর দেখেছি, স্ট্রংরুম সুরক্ষিতভাবে রাখা হয়। তারজন্য আমার মনে হয়, এই স্ট্রংরুমের সম্পূর্ণ দায়িত্বটা পুলিশের হাতে ছেড়ে দেওয়া হোক নির্বাচনের পর নির্বাচন কমিশনের নির্দেশে যেভাবে স্ট্রংরুম রাখা হয় সেভাবে রাখতে। অর্থাৎ এই স্ট্রংরুমকে আরো স্ট্রং করা হোক। আজকে বিচার বিভাগীয় তদন্তের কথা ঘোষণা করা হয়েছে। তার মানে কি পুলিশি তদন্ত শেষ হয়ে গেছে? পুলিশ তিনজনকে ডিকটেট করেছে, কিন্তু মানুষ তাতে সন্তুষ্ট নন। তিনি বলেছিলেন—একজন আগন্তুক এসে প্রশ্নপত্র আমার টেবিলে দিয়ে গিয়েছিলেন। এর দ্বারা তিনি পুলিশি তদন্তকে মিসলিড করেছেন। পুলিশের উচিত ছিল তাকে গ্রেপ্তার করা, তা না হলে তদন্তের কাজ সম্পূর্ণ হবে না। অজয় দাস নামে একজন এসেছিলেন, কিন্তু পুলিশ তাকে আটকায়নি।

[12-40 — 2-00 p.m.] (Including Adjournment)

তিনজন মানুষকে ডিকটেট করে বাকিদের ছেড়ে দেওয়া হল। তারপর জুডিসিয়াল এনকোয়ারি ঘোষণা করা হয়েছে। এরজন্য পুলিশি তদন্ত সম্পূর্ণ বন্ধ হয়ে গেল কেন পুলিশ

মন্ত্রীকে বিধানসভায় সেটা জানাতে হবে। আমরা পুলিশি তদন্ত চাই। সেই সঙ্গে বোর্ডের সচিব সহ বিভিন্ন নাম এই ব্যাপারে যুক্ত তাদের নাম পুলিশের প্রতিনিধি দিয়েছে। তাদের গ্রেপ্তার করা উচিত। এটা না হলে, পুলিশি তদন্ত যদি থেমে যায় তাহলে বিচার বিভাগীয় তদন্ত প্রভাবান্বিত হবে। ফলে আমরা আশংকা করছি উদ্দেশ্য সফল হবে না।

**শ্রী নির্মল দাস ঃ** (নট প্রেজেন্ট)

**শ্রী অশোক মুখার্জি ঃ** মাননীয় স্পিকার স্যার, প্রশ্ন কেলেঙ্কারির পর পশ্চিমবাংলায় আরো একটা কেলেংকারি কিছুদিন আগে হয়েছে। সকলেই অবগত আছেন, বিভিন্ন সংবাদপত্রের মাধ্যমে জানতে পেরেছেন যে জাতীয় লিগে টিকিট জাল করা হয়েছে। আই. এফ. আই.-এর গভর্নিং বডির মিটিং সম্পাদক স্বীকার করেছেন যে টিকিট জাল হয়েছে। শুধু স্বীকার নয় এই ব্যাপারে আই. এফ. এ-র কর্তাব্যক্তিরা এর সঙ্গে জড়িত। সেখান থেকে টিকিট স্টাম্পিং করাতে যায় অর্থাৎ আই. এফ. এ.-র কাউন্টারে সেখানে ক্রীড়া দপ্তরেরও স্টাম্পিং হয় টিকিটের উপর। শুধু আমি একটা ব্লকের কথা বলছি—প্রতিটি ব্লকে এই অবস্থা। এ ব্লকে ২ হাজার ৫০০ টিকিট, সেখানে ৬০০০ নাম্বারের টিকিট পাওয়া গেছে। সেই কারণে আমি বলতে চাই শুধু আই. এফ. এ.-র কর্মীরা নয় এর সঙ্গে ক্রীড়া দপ্তরও যুক্ত। এই ব্যাপারে অবিলম্বে ক্রীড়া মন্ত্রীর পদত্যাগ করা উচিত। জাতীয় লীগ হচ্ছে বাংলার ফুটবলের প্রাণকেন্দ্র। এখন তো বাংলার ফুটবলের অস্তিত্ব বিলোপ হতে চলেছে। এই সুপার লীগে যদি এইরকমভাবে টিকিটে জালিয়াতি হয় তাহলে তো আর কোন অস্তিত্ব থাকবে না। এই টিকিট কেলেংকারির ব্যাপারে আমি তদন্ত চাইছি। পশ্চিমবাংলায় হাজার হাজার কেলেংকারি আছে তার সঙ্গে এই প্রশ্ন ফাঁসের কেলেংকারি এবং টিকিট জালের কেলেংকারি। অবিলম্বে ক্রীড়ামন্ত্রীর পদত্যাগ দাবি করছি এবং এই টিকিট জালিয়াতির ব্যাপারে বিচারবিভাগীয় তদন্তের দাবি করছি।

**শ্রী সঞ্জীব দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, অত্যন্ত গুরুত্বপূর্ণ একটি বিষয়ের প্রতি আমি সভার দৃষ্টি আকর্ষণ করছি। আজকে আমি এবং সি. পি. এম.-এর প্রবীণ বিধায়ক বৈদ্যুৎ দাস এক সঙ্গে আসছিলাম। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ওয়েস্ট বেঙ্গল সারফেস ট্রান্সপোর্ট কর্পোরেশন লিমিটেড-এর কতকগুলি লঞ্চ যেগুলি বাবু ঘাট থেকে হাওড়া যায় তার সামনে একটা ফ্লাগ লাগানো আছে। সেই ফ্লাগ লাল সালুতে মোড়া এবং এবং তার মাঝে ছোট একটা ন্যাশনাল ফ্লাগ লাগানো আছে। স্যার, ন্যাশনাল ফ্লাগ একটা লাল সালুতে মুড়ে লঞ্চগুলি চালানো হচ্ছে। মাননীয় অদ্যক্ষ মহাশয়, ন্যাশনাল ফ্লাগের অপমান মানে সমগ্র জাতির অপমান। আমার দাবি এই ব্যাপারে তদন্ত করা হোক এবং দোষী ব্যক্তি যারা এই ব্যাপারে যুক্ত তাদের উপযুক্ত শাস্তি দেওয়া হোক এই অনুরোধ আমি আপনার মাধ্যমে মন্ত্রিসভার কাছে রাখছি।

**শ্রী সুকুমার দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় প্রথমেই আমি আপনাকে ধন্যবাদ জানাচ্ছি একটা গুরুত্বপূর্ণ বিষয় আপনার মাধ্যমে পূর্তমন্ত্রীর কাছে তুলে ধরার সুযোগ করে দেবার জন্য। আপনারা জানেন মেদিনীপুর জেলা স্বাধীনতা আন্দোলনের একটা ঐতিহাসিক জায়গা। এই স্বাধীনতা আন্দোলনের ঐতিহাসিক জায়গায় জাতীয় স্তরের দুই মহান নেতা, মহাত্মা গান্ধী

এবং নেতাজীসুভাষ বোস মেদিনীপুরে গিয়েছিলেন। নেতাজীর এই জন্ম শতবর্ষে নেতাজীর একটি মূর্তি প্রতিষ্ঠার জন্য অনুরোধ জানাচ্ছি। ১৯৩৮ সালের ১১ই এপ্রিল নেতাজী তমলুকে এসেছিলেন এবং সেখানে বিশাল জনসভা হয়েছিল। তারপর তিনি কাঁথি গিয়েছিলেন। এই কাঁথি যাওয়ার পথে নন্দকুমার মোড় বলে একটা মোড় আছে সেখানে গিয়েছিলেন। সেই জায়গাটাকে সুন্দর ভাবে সাজানো হয়েছে পূর্ত দপ্তর থেকে। একটা রাস্তা গেছে হলদিয়াতে এবং আর একটা রাস্তা গেছে দিঘাতে। সেই সংযোগস্থলে নেতাজীর জন্ম শতবর্ষে একটি ফুল ফ্রেজেড পূর্ণাবয়ব মূর্তি প্রতিষ্ঠা করার জন্য আমি আপনার মাধ্যমে অনুরোধ জানাচ্ছি। জাতীয় আন্দোলনকে, জাতীয় সংগ্রামকে এবং সাম্প্রদায়িক সম্প্রীতির মূর্ত প্রতীক হিসাবে তার মূর্তিটি প্রতিষ্ঠা লাভ করে সেজন্য আমি পূর্ত দপ্তরের দৃষ্টি আকর্ষণ করছি এবং আপনার মাধ্যমে এই আবেদন জানাচ্ছি।

**শ্রীমতী সাবিত্রী মিত্র ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মালদহ জেলায় জেলা হাসপাতালে জেনারেটর ব্যবস্থার জন্য সরকারের পক্ষ থেকে জেনারেটর ভাড়া করবার জন্য এক বছরের জন্য দেওয়া হয়েছে দু' লক্ষ চল্লিশ হাজার টাকা। স্যার, আশ্চর্যের ঘটনা, আজকে এই জেনারেটরের জন্য পার মান্থ কুড়ি হাজার টাকা ভাড়া দেওয়া হচ্ছে। সরকার প্রথমত চুরি করার একটা রাস্তা করে দিয়েছে। তাই আমি আপনার কাছে অফিসিয়াল রেকর্ডের জন্য দুটো কাগজ জমা দেব। বিষয়টি তদন্ত করার জন্য আমি এই দুটো কাগজ আপনার কাছে জমা দেব। প্রোজেক্ট অফিসার, ডিস্ট্রিক্ট প্রোজেক্ট অফিসার জেনারেটরের জন্য কোনও টেন্ডার না করে ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেটের একজন ঘনিষ্ঠ ব্যক্তিকে দু' হাজার এক সালের জন্য লিজ দিয়েছেন। আমি জানতে চাই, উনি কোন আইনে উইদাউট টেন্ডারে দু' হাজার এক সালের জন্য বারো লক্ষ টাকার কিভাবে লিজ দিলেন? আমি শুধু এইটুকু বলব, এই কাগজে সব লেখা আছে। লিজ দিয়েছে তা লেখা আছে, এক বছরের জন্য দু'লক্ষ চল্লিশ হাজার টাকা দিয়েছে তা লেখা আছে। এখানে দু' হাজার এক সালের জন্য যে চুক্তি করা হল, এটা কিভাবে সম্ভব? স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং আপনার কাছে এই পেপারগুলো জমা দিচ্ছি। এটি অবিলম্বে তদন্ত হোক। আমি মনে করি, আমার কাছে খবর আছে, একটা মোটা টাকার বিনিময়ে ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট এই কাজটি করেছেন।

(At this Stage the House was adjourned till 2-00 p.m.)

(After adjournment)

[2-00 — 2-10 p.m.]

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি একটি দুঃখের সংবাদ এই হাউসে জানাচ্ছি। আমাদের রাজ্যের এবং সারা দেশের বিশিষ্ট চিত্র পরিচালক, শিল্পি এবং সাহিত্যিক পূর্ণেন্দু পত্রীর গত রাতে এস. এস. কে. এম. হাসপাতালে জীবনাবসান ঘটেছে। তার অবদান রয়েছে দেশের সংস্কৃতির ক্ষেত্রে শিল্পের ক্ষেত্রে। এই খবরটি আমি হাউসের কাছে জানালাম এবং তার স্মৃতির প্রতি শ্রদ্ধা জানাচ্ছি।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে এসপ্ল্যানেড ইস্টে কয়েক সহস্র সেনসাস কর্মী তাদের বিভিন্ন দাবি-দাওয়া নিয়ে হাজির হয়েছেন গভর্নমেন্টের সঙ্গে দেখা করতে। আমি আপনার মাধ্যমে বিশেষ করে শ্রমমন্ত্রীর কাছে অনুরোধ রাখব তিনি যেন দেখা করেন। তিনি যদি না যেতে পারেন অন্তত কোনও মন্ত্রী যেন তাদের ডেপুটেশন গ্রহণ করেন কারণ এটা হচ্ছে গণতান্ত্রিক রীতি নীতি সম্মত বিষয়।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনাকে ধন্যবাদ জানাচ্ছি বলতে দেওয়ার জন্যে। কদিন ধরেই বিভিন্ন সদস্য মেনশন করছেন যে আলু চাষীদের এখন ভয়াবহ অবস্থার মধ্যে পড়তে হয়েছে। আলু আর কোল্ড স্টোরেজে রাখা যাচ্ছে না। গতকাল বৈঁচিতে আলু চাষীরা রাস্তায় বসে পড়েছে, তারপরে তারকেশ্বরেও একই অবস্থা, আলু চাষীরা রাস্তায় বসে পড়েছে। বর্ধমানেও আলু চাষীরা রাস্তায় বসে পড়েছে। আজকে শুরু হয়েছে হুগলির বিভিন্ন জায়গাতে, হুগলির পুরসুরাতে আলু চাষীরা রাস্তায় আলু নিয়ে বসে পড়েছে। আলু আর হিমঘরে রাখা যাচ্ছে না, এই অবস্থায় কি ব্যবস্থা নেওয়া যায় দেখা দরকার। মন্ত্রী মহাশয় বলেছেন যে আগামী ২৬ তারিখে এর উত্তর দেবেন কিন্তু এখনই তো অবস্থা ভয়াবহ হয়ে যাচ্ছে। আলু রাস্তায় পড়ে থেকে পচা গন্ধ বেরুচ্ছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয় বাঁকুড়া হয়ে ওন্দা যাবার পথে রাস্তায় আলুর কি অবস্থা নিজের চোখে দেখবেন। আলু পচার গন্ধে চলা যাচ্ছে না, সুতরাং সরকার থেকে অনতিবিলম্বে একটা ব্যবস্থা নেওয়ার দরকার।

## GENERAL DISCUSSION ON BUDGET

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গের অর্থমন্ত্রী ডঃ অসীমকুমার দাশগুপ্ত মহাশয় গত ১৭ই মার্চ এই বিধানসভাতে ১৯৯৭-৯৮ সালের যে বাজেট পেশ করেছেন তার বিরোধিতা করছি এবং কেন করছি তা আমাদের এই ক্ষুদ্র বুদ্ধি এবং সীমাবদ্ধ জ্ঞান নিয়ে পশ্চিমবঙ্গের চালচিত্রের চুলচেরা বিচার বিশ্লেষণ আপনার কাছে উপস্থাপিত করছি। তাই আমি আপনার মাধ্যমে মাননীয় অর্থমন্ত্রীকে বলব যে বাজেটটাকে পুনর্বিবেচনা করুন এবং যে যে অসঙ্গতির কথা বলব, সেই অসঙ্গতিপূর্ণ বিষয়গুলো তার এই বাজেটের যখন কনক্লুড ভাষণ দেবেন তখন যদি শুধরে নেন তাহলে আমরা কৃতজ্ঞ বোধ করব। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ডঃ দাশগুপ্ত এবারে ১৭ই মার্চ বাজেট পেশ করেছেন, গতবারে ২১শ জুন এই সভাতে ১৯৯৬-৯৭ সালের বাজেট পেশ করেছিলেন।

'৯৬ সনের বাজেটে তিনি যে যে প্রতিশ্রুতি দিয়েছিলেন, নিশ্চয় গত ১ বছরে যে আর্থিক বছরটা শেষ হচ্ছে, এই বছরে অর্থনৈতিক পরিক্রমা তিনি কতটা করেছেন, সেটা এবারের বাজেটে দেবেন বলে আশা করেছিলাম। কিন্তু দেখলাম গতবারে যে প্রতিশ্রুতি দিয়েছিলেন তার একটিও রক্ষিত হল না ; বরঞ্চ সেই প্রতিশ্রুতিগুলি এবারে চাপিয়ে দিয়েছেন। গতবারে বলেছিলেন, ভূমিহীন ক্ষেতমজুরদের ক্ষেত্রে তাদের জন্য প্রভিডেন্ট ফান্ড ঘোষণা করছি। এতে চাষী ১০ টাকা দেবেন, রাজ্য সরকার ১০ টাকা দেবেন, মোট জমা টাকা সুদ সমেত ৬০ বছর বয়স পূর্ণ হলে তাকে ফেরৎ দেওয়া হবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, অর্থমন্ত্রী মহাশয় এবারে যে বাজেট পেশ করেছেন, এবারের বাজেটে তার সাফল্য বা অসাফল্যর নজির তুরে ধরেননি। কারণ তিনি এতে হাতই দেননি। তিনি প্রতিবারেই বাজেটে বলেন,

আমরা এই এই করব, আমরাও ভাবি, তিনি করছেন। কিন্তু পরে যখন হিসাব মেলাবার সময় আসে, তখন সেটা কথা আর ছাপার আকারেই থেকে যায়, কার্যক্ষেত্রে তা করছেন না। এবারে তিনি বলেছেন, আমি এই বছরে হাজার প্রাথমিক স্কুল চালু করব। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ১ হাজার প্রাথমিক স্কুল চালু করবেন, প্রত্যেকটি ব্লকে একটি করে হাইস্কুল চালু করবেন। প্রত্যেকটি মহকুমায় একটি করে পলিটেকনিক চালু করবেন। সংখ্যাতত্ত্ব কি বলে? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী যে আর্থিক সমীক্ষা দিয়েছেন '৯৬-'৯৭ সালের, সেখানে ইকনমিক রিভিউতে শিক্ষাক্ষেত্রের সম্বন্ধে কি বলছে, কতটা তারা করতে পেরেছেন? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে ওদের দেওয়া সংখ্যাতত্ত্ব থেকে বুঝিয়ে দিই, পশ্চিমবাংলার শিক্ষা নিয়ে দেখবার জন্য ওদের ৬ জন মন্ত্রী আছেন, কেউ উচ্চ শিক্ষামন্ত্রী কেউ প্রাথমিক শিক্ষার মন্ত্রী, কেউ মাদ্রাসার শিক্ষামন্ত্রী, কেউ লাইব্রেরির মন্ত্রী, লাইব্রেরি সাজাচ্ছেন, কেউ আবার নিরক্ষরদের সাক্ষর করতে বেরিয়ে পড়েন। এই ভাবে মোট ৬ জন মন্ত্রী আছেন। পশ্চিমবাংলার প্রাথমিক স্কুল নিয়ে ওরা বলছেন ১ হাজার স্কুল তৈরি করবেন, ১ বছরে। '৮৯-'৯০ সনে অর্থাৎ আজ থেকে ৭ বছর আগে পশ্চিমবাংলায় প্রাথমিক স্কুলের সংখ্যা ছিল ৫১ হাজার ১৯টি। আজকে '৯৭-তে পশ্চিমবাংলায় প্রাথমিক বিদ্যালয়ের সংখ্যা ৫১ হাজার ২১টি। তাহলে মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, '৯০ থেকে '৯৭ এই ৭ বছরে ৭ বার অর্থমন্ত্রী বাজেট পেশ করেছেন এই হাউসে, তখন আমি এই হাউসে ছিলাম না, অনেক বছর পরে আমি এসেছি, হয়ত ৭ বছরে উনি মিথ্যা জালিয়াতি করেছেন, এই মিথ্যা জালিয়াতির ফলে ইকনমিক রিভিউতে স্বীকার করতে বাধ্য হয়েছেন। এই '৯০ থেকে '৯৭—৭ বছরে পশ্চিমবাংলায় প্রাথমিক স্কুলের সংখ্যা বেড়েছে মাত্র ২টি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, '৯০-তে এই সংখ্যাটা ছিল ৫১ হাজার ১৯, '৯৭-তে সেটা হল ৫১ হাজার ২১। ৭ বছরে এই অপদার্থ সরকার মাত্র ২টি প্রাথমিক স্কুল বাড়িয়েছে, তারা এখানে যদি বলেন ১ হাজার প্রাথমিক স্কুল খুলে দেব এটা মিথ্যা নয়, ডাহা মিথ্যা। এই ডাহা মিথ্যাবাদী অর্থমন্ত্রী তিনি বলছেন ১ হাজার প্রাথমিক স্কুল তৈরি করবেন। এই যে ১ হাজার প্রাথমিক স্কুল তৈরি করবেন তার জন্য খরচ করবেন মাত্র ৭ কোটি টাকা। ১ হাজার স্কুল তৈরি করতে ৭ কোটি টাকা, তিনি আরও বলছেন প্রত্যেকটি ব্লকে ১টি করে হাইস্কুল করবেন।

[2-10 — 2-20 p.m.]

কত টাকা? তিন কোটি টাকা। কতগুলো ব্লকে ৩৪১টা ব্লকে। ৩৪১টা ব্লকে একটা করে হাইস্কুল অর্থাৎ ৩৪১টা হাইস্কুল। তার জন্য টাকা বরাদ্দ করেছেন কত না তিন কোটি। তিনি বলেছেন ৫০টা পলিটেকনিক তৈরি করবেন। টাকা দেবেন কত—দু কোটি। ৫০টা পলিটেকনিকে একটা করে হাতুড়ি আর একটা করে ছেনি কিনে দিতেই তো এই দু কোটি টাকা লেগে যাবে। সুতরাং এই ভাষণের প্রতিবাদ কতটুকু করব, কি করে করব উপাধ্যক্ষ মহাশয় যদি এই ভাষণের মধ্যে যুক্তি থাকত, বাস্তবতা থাকত, যদি বিগত ইতিহাসে দেখতাম আপনারা যা বলেন তা করেন তাহলে তার উপর আলোচনা করতে পারতাম। এই হচ্ছে প্রাথমিক স্কুল। তবুত প্রাথমিক স্কুল দুটো বেড়েছে। জুনিয়র হাইস্কুল? ৯০ সালে জুনিয়র হাইস্কুল ছিল ৩ হাজার ১৭৯ সেটা ৯৬ সালে হয়েছে ২ হাজার ৭৭৯টি। বাড়েনি, কমেছে। তার কারণটা কি মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কারণ আজকে কোনও অভিভাবক হাইস্কুলে ছাত্র ছাত্রী পাঠান

না। ক্লাস এইটের পর তারা কোথায় গিয়ে ভর্তি হবে? কেজি স্কুলে ভর্তি হতে গেলেই এখন টাকা লাগছে ১০ হাজার, ২০ হাজার ক্যাপিটেশন ফি। পশ্চিমবাংলার ক্লাস নাইনে কোথাও ছাত্রছাত্রীরা ভর্তি হতে পারবে না। এই হচ্ছে জুনিয়র হাইস্কুলের অবস্থা। জুনিয়র হাইস্কুলে ছাত্রছাত্রী নেই, শিক্ষকরাই স্কুলে যাচ্ছেন আর তাদের মাইনে দেওয়া হচ্ছে। মাননীয় অর্থমন্ত্রী সেই টাকা দিচ্ছেন। শিক্ষা গোল্লায় যাচ্ছে। ৬ জন মন্ত্রী ঘুরে বেড়াচ্ছে। তাই আজকে পরীক্ষার প্রশ্ন ফাঁস হয়। একেবারে মাথা থেকে তলা পর্যন্ত শিক্ষার গোড়া কেটে দিয়েছে। শিক্ষার সর্বনাশ হয়েছে। শিক্ষার গঙ্গাপ্রাপ্তি ঘটেছে। আজকে পশ্চিমবাংলায় মেডিক্যাল কলেজ ৭টা। সেই ব্রিটিশ আমল থেকে কংগ্রেস আমল পর্যন্ত যা ছিল তাই আছে একটাও বাড়েনি। মহারাষ্ট্রে কটা মেডিক্যাল কলেজ—৩৩টা, কর্ণাটকে ১৯টা, তামিলনাড়ুতে ১৫ টা আর পশ্চিমবঙ্গে গত ২০ বছরে একটাও মেডিক্যাল কলেজ শুরু করতে পেরেছেন? মেদিনীপুরে মেডিক্যাল কলেজ করবেন বলে ভিত্তি স্থাপন করেছেন। আমাদের যুব কংগ্রেসের ছেলেরা তার আদ্য শ্রাদ্ধ পালন করেছে। কারণ গত এক বছরে একটাও ইঁট সেখানে পড়েনি। এমনি করেই মাননীয় অসীম দাশগুপ্ত মিথ্যার দোহাই দিয়ে পশ্চিমবাংলার মানুষকে বিভ্রান্ত করার চেষ্টা করেন। মাননীয় সদস্যদের বলি একটা ইঁটও এক বছরে সেখানে পড়েনি, আগামী দিনে পড়বে কিনা জানি না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, শিক্ষার কথা উঠলেই ওরা একেবারে চিড়বিড় করে ওঠেন। আজ পাঁচ লক্ষ ছাত্রছাত্রীর ভবিষ্যত গোল্লায় গেছে। এটা এমন করে একবারে হঠাৎ করে হয়নি। বছরের পর বছর, দিনের পর দিন ধরেই এটা হচ্ছে। অভিভাবকদের, সাধারণ মানুষের লজ্জার কথা ওদের কানে প্রবেশ করে না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এত গেল শিক্ষার ব্যাপার। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, স্বাস্থ্যের ক্ষেত্রে ওরা বলছেন দু হাজার সনের মধ্যে নাকি স্বাস্থ্যের ক্ষেত্রে আর কোনও সমস্যা থাকবে না—পশ্চিমবঙ্গের ক্ষেত্রে। কি করে? সমস্যা আজকে ওরা তৈরি করেছেন। আমরা দেখি মাননীয় ডাক্তার গৌরীপদ দত্ত বারবার তার কমিটিতে সুপারিশ করেন পশ্চিমবাংলার স্বাস্থ্য ব্যবস্থা ভেঙে পড়েছে। সরকার তো শুনছেন না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ওদের দেওয়া বই থেকেই সংখ্যাতত্ত্ব দিই।

পশ্চিমবাংলায় ১৯৯০ সনে হাসপাতালের সংখ্যা ছিল ৪১০ টি। ডঃ দত্ত এটা জানেন। ১৯৯৬ সালে হাসপাতালের সংখ্যা হচ্ছে ৪০২টি। এই যে বইটা আপনাদের সরকার দিয়েছেন—এটা পড়ে দেখে নেবেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ১৯৯০ সালে হাসপাতালের সংখ্যা ছিল ৪১০টি, আর ১৯৯৬ সালে হাসপাতালের সংখ্যা হয়েছে ৪০২টি। আমরা এগোলাম না পেছোলাম? পশ্চিমবাংলার এগিয়ে যাচ্ছে—না পিছিয়ে যাচ্ছে? মাননীয় স্বাস্থ্যমন্ত্রী ২০০০ সনে সকলের জন্য স্বাস্থ্য দেবেন বলেছেন। কি স্বাস্থ্য দেবেন? কি দেবেন সেটা দেখুন। পশ্চিমবঙ্গে হেলথ সেন্টার ছিল ১৯৯২ সালে—১২৫৮টি। আর ১৯৯৬ সালে ১,২৬৬টি। কত হাজার বাড়ল? অন্যান্য প্রদেশের তুলনা নিয়ে দেখুন। অন্ধ্র প্রদেশে প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র ১ হাজার ২৯টি, সেখানে পশ্চিমবঙ্গে ১ হাজার ২২৬টি। আসামে হেলথ সেন্টার হচ্ছে ২ হাজার ১৮টি, গুজরাটে ২,১৬০টি, হরিয়ানায়—যেটা ওয়ান থার্ড স্টেট সেখানে ১ হাজার ৬৩টি, হিমাচল প্রদেশে ১,৪০০টি, মহারাষ্ট্রে ৬ হাজার ৬৯৮টি, কর্ণাটকে ৩ হাজার ৬৩৮টি। লজ্জা করে না অর্থমন্ত্রী আপনার? মাননীয় মন্ত্রী আজকে পশ্চিমবঙ্গে ২ হাজার সনে স্বাস্থ্য দেবেন বলেছেন। কাদের দেবেন? কোথা দিয়ে দেবেন? হাসপাতালের সংখ্যা আপনারা কমিয়ে

দিচ্ছেন? প্রাইমারি হেলথ সেন্টারের সংখ্যা বাড়ছে না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ডিসপেন্সারির হাল কি? সরকারি ডিসপেন্সারির হাল আরও করুণ। ১৯৮০-৯০ সালে ডিসপেন্সারির সংখ্যা ছিল ৫৫১টি। ১৯৯৬ সালে ডিসপেন্সারির সংখ্যা হচ্ছে ৫৬৬টি। পশ্চিমবঙ্গে হাজার হাজার কোটি টাকা স্বাস্থ্যখাতে খরচ হচ্ছে। এবার মাননীয় অর্থমন্ত্রী ২০০ কোটি টাকা নতুন করে স্বাস্থ্য খাতে বাড়িয়ে দিচ্ছেন। টাকা কোথায় যাচ্ছে? কাদের জন্য যাচ্ছে? কলকাতার মতো গ্রাম ও আধা শহরেও নার্সিং হোমগুলি ব্যাঙের ছাতার মতো গজিয়ে উঠছে। সেখানে কি সব টাটা, বিড়লার ছেলেরা যাচ্ছে? সেখানে আমাদের মধ্যবিত্ত, নিম্ন মধ্যবিত্ত মানুষরাই চিকিৎসার জন্য যাচ্ছে। স্যার, আপনি শুনলে স্তম্ভিত হয়ে যাবেন যে, একটা ছেলের হাত ভেঙ্গে গেছে। সে হাতে ব্যান্ডেজ করার জন্য হাসপাতালে গেছে। সেখানে ডাক্তাররা তাকে ব্যান্ডেজ, প্লাস্টার অফ প্যারিস আনতে বলছে। তারপর ডাক্তাররা তাকে ব্যান্ডেজ করে দেবে। আজকে রোগীদের প্লাস্টার অফ প্যারিস পকেটে করে নিয়ে যেতে হবে। পকেটে করে রোগীদের ব্যান্ডেজ নিয়ে, ভাঙ্গা হাত নিয়ে হাসপাতালে যেতে হবে, তাহলে ডাক্তারবাবুরা ব্যান্ডেজ করে দেবেন। আর অর্থমন্ত্রী বাজেট প্লেস করে বলবেন যে, 'পশ্চিমবঙ্গে ২০০০ সনের মধ্যে সকলের জন্য স্বাস্থ্য দেব।' স্যার, শিক্ষাক্ষেত্রে যেমন ব্যর্থতার পরিচয় আমরা পেয়েছি, তেমনি স্বাস্থ্যক্ষেত্রেও আকাশচুম্বি ব্যর্থতার পরিচয় আমরা পেয়েছি। পশ্চিমবঙ্গে আজকে গত ১০ বছরে লোকসংখ্যা বেড়েছে প্রায় ১ কোটির মতো। আর ১০ বছরে পশ্চিমবঙ্গে হাসপাতালের শয্যা সংখ্যা কত বেড়েছে—না, ১৯৮০ সালে ১০ হাজার ১৫০টি, ১৯৯৬ সালে ১২ হাজার ৫৮৭টি। ২ হাজার মাত্র বেড়েছে। লোকসংখ্যা যেখানে প্রায় ১ কোটির মতো বেড়েছে, সেখানে হাসপাতালের শয্যা সংখ্যা সেই অনুপাতে বাড়েনি। আজকে স্যার, প্রাইভেট নার্সিং হোমগুলি বাড়ছে। লক্ষ লক্ষ টাকা নার্সিং হোমকে দিতে বাধ্য হচ্ছে মানুষ। মানুষ কষ্ট করে যে রোজগার করছে, সেই টাকা বাধ্য হয়ে নার্সিং হোমকে দিতে বাধ্য হচ্ছে মানুষ। মানুষ কষ্ট করে যে রোজগার করছে, সেই টাকা বাধ্য হয়ে নার্সিং হোমকে দিচ্ছে। আজকে ফরোয়ার্ডব্লকের রবীনবাবু বলেছেন যে, আজকে সেখানে নূন্যতম চিকিৎসা ব্যবস্থা নেই। কুকুরে কামড়ালে তারজন্য ওষুধের ব্যবস্থা নেই। ইঞ্জেকশন দেওয়ার ব্যবস্থা নেই। জীবনদায়ী ওষুধ নেই। মানুষ পুড়ে গেলে প্রাইমারি এইড দেওয়ার ব্যবস্থা নেই। আজকে উনি মেনশন আওয়ারে এই কথা বলেছেন। আজকে স্বাস্থ্যে এই অবস্থা। এরা বলছেন যে, পশ্চিমবঙ্গে খাদ্যশস্য উৎপাদনে রেকর্ড সৃষ্টি করে দিয়েছেন। কিভাবে রেকর্ড সৃষ্টি করছেন মাননীয় উপাধ্যক্ষ মহাশয়?

[2-20 — 2-30 p.m.]

এই বইতে কি বলা আছে সেটা আপনাদের দেখাচ্ছি। ফুড প্রোডাকশন কি হয়েছে—প্রোডাকশন অফ প্রিন্সিপাল ক্রপস ইন ওয়েস্ট বেঙ্গল—সেদিন অসীমবাবু নেচে যখন বাজেট পড়ছিলেন তখন তিনি ৩ বার করে বললেন, 'আমরা ইন্ডিয়ার মধ্যে সবচেয়ে বেশি চাল উৎপাদন করেছি।' কিন্তু আপনাদের আমি সংখ্যাতত্ত্ব দিয়ে বলছি, আপনাদের উৎপাদন উর্ধ্বগতিতে নেই। উৎপাদন এখন নিম্নগতিতে চলছে। ১৯৯৪-৯৫ সালে রাইস উৎপাদন হয়েছে ১২ লক্ষ ২৩৫ মেট্রিক টন, সেখানে ১৯৯৫-৯৬ সালে রাইস উৎপাদন হয়েছে ১১ লক্ষ ৮৮৭ মেট্রিক টন। তাহলে চালের উৎপাদন বেড়েছে না কমেছে? চালের উৎপাদনে ঘাটতি হয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ১৯৯৪-৯৫ সালে গমের উৎপাদন

হয়েছিল ৭৪৪ থাউজেন্ড টন। সেখানে এ বারে হল ৭২৫.৩। তাহলে মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গমের উৎপাদন আজকে ৭৪৪ থেকে নেমে ৭২৫-এ এসে দাঁড়িয়েছে। পশ্চিমবঙ্গে সর্ষের উৎপাদন ১৯৯৪-৯৫ সালে হয়েছে ২৯৮ ইন থাউজেন্ড টন, সেখানে ১৯৯৫-৯৬-তে উৎপন্ন হয়েছে ২২৯.১। তাহলে উৎপাদন বাড়ল কোথায়? উৎপাদন তো বাড়ছে না, উৎপাদন কমছে। উৎপাদন বৃদ্ধির হার বস্তাবন্দি হয়ে আছে, উৎপাদন বৃদ্ধির হার অসীমবাবুর বাজেট লিপির মধ্যে বন্দি হয়ে আছে। আর পশ্চিমবঙ্গের মানুষ যখন বলছেন, হিসাব দিন, তখন হিসাব দিতে গিয়ে সরকার নিজের থুথু গিলে বলছেন আমাদের উৎপাদন-এর গতি নিম্নমুখী। লজ্জা আছে? বিন্দুমাত্র লজ্জা আছে? আর আপনারা বলছেন, আমরা ভারতবর্ষের মধ্যে রেকর্ড পরিমাণ উৎপাদন করেছি। আমি এই ২ বছরের হিসাব দিচ্ছি। এর বেশি হিসাব দিতে গেলে অনেক সময় লাগবে। ১৯৮০ সালে পশ্চিমবঙ্গে ইন্ডাস্ট্রিয়াল লেবার ছিল ১ কোটি ২৭ লক্ষ, সেখানে ১৯৯৪ সালে পশ্চিমবঙ্গে ইন্ডাস্ট্রিয়াল লেবারের সংখ্যা হয়েছে ১ কোটি ১৯ লক্ষ। আজকে পশ্চিমবঙ্গে ইন্ডাস্ট্রিয়াল লেবারদের ব্যাপকভাবে ছাঁটাই করা হচ্ছে। আজকে টাটা, বিড়লা, বাজোরিয়া যা বলবেন রাইটার্স বিল্ডিং সেইরকম নীতি নির্ধারণ করবেন। আমি এক সময় ট্রেড-ইউনিয়ন করেছি। সেই সময় আমরা সরকারের কাছে, মালিকপক্ষের কাছে চাটার্ড অফ ডিমান্ড দিয়েছি। আমরা শ্রমিকদের পি. এফ., হাউসরেন্ট, প্রোমোশন, গ্রেডেশন ইত্যাদির জন্য সরকারের কাছে, মালিকপক্ষের কাছে চাটার্ড অফ ডিমান্ড দিতাম। কিন্তু আজকে শ্রমিকরা চাটার্ড অফ ডিমান্ড দিচ্ছে না। আজকে চাটার্ড অফ ডিমান্ড দিচ্ছে টাটারা এবং তারা সরকারকে বলছে শ্রমিকদের দৈনিক ৭ ঘন্টা কাজ করলে চলবে না, তাদের দৈনিক সাড়ে সাত ঘন্টা করে কাজ করতে হবে এবং মুখ্যমন্ত্রীর সচিবালয়ও সেই কথা মেনে নিচ্ছে। প্রিন্স আনোয়ার শা রোডে ১০০ একর জমির উপর জয়া ইঞ্জিনিয়ারিং কোম্পানি অবস্থিত। সেখানকার জমির দাম সাড়ে তিন থেকে চার লাখ করে কাঠা। তাদেরকে দক্ষিণ ২৪ পরগনায় পাঠিয়ে দেওয়া হল। এটা একটা প্রাইম ল্যান্ড।

আজকে শ্রীযুক্ত সিদ্ধার্থ শ্রীরামকে বলা হ'ল, কলকাতার জমি বিক্রি করে দিয়ে দক্ষিণ ২৪ পরগনায় গিয়ে নতুন করে শিল্প গঠন করতে—আজকে এই ভাবে কলকাতার প্রাইম ল্যান্ডগুলো শ্রমজীবী মানুষদের কাছ থেকে নিয়ে, তাদের পবিত্র কারখানাগুলো একটার পর একটা তুলে দিয়ে প্রমোটারদের কাছে, মালিকদের কাছে বিক্রি করে দেওয়া হচ্ছে। আজকে পশ্চিমবাংলায় শিল্পে রিসেশন চলছে এবং শ্রমজীবী মানুষের সংখ্যাও ক্রমশ কমে আসছে।

শুধু তাই নয়, বলা হচ্ছে গ্রামীণ অর্থনীতিকে দারুণ ভাবে শক্তিশালী করে দিয়েছি। অন্য রাজ্যের সঙ্গে তুলনাটা একবার দেখবেন। পশ্চিমবাংলায় গ্রামীণ শ্রমিকের নূন্যতম দৈনিক মজুরি হচ্ছে ৩৭ টাকা। সেখানে গোয়ার মতো একটি ছোট্ট রাজ্যে একজন ক্ষেত মজুরের নূন্যতম দৈনিক মজুরি হচ্ছে ৪৬ টাকা। হরিয়ানায় ৪৮.৫৭ টাকা, হিমাচল প্রদেশে ৪৫.৭৫ টাকা, ভারতবর্ষের উত্তর-পূর্বাঞ্চলের ছোট্ট রাজ্য মনিপুরে এটা হচ্ছে ৪০.৯০ টাকা। এদিকে আপনারা পশ্চিমবঙ্গের বিপ্লবী সরকার, ২০ বছর সরকারের আছেন, আপনারা বলেন আপনারা ক্ষমতায় থাকতে চান না, এখানকার মেহনতি মানুষরা চান আপনাদের, তাই নিতান্ত অনিচ্ছা সত্ত্বেও রাইটার্স বিল্ডিংসে শীতাতপ নিয়ন্ত্রিত কক্ষে বসে সরকার চালাচ্ছেন। উপরোক্ত নূন্যতম দৈনিক মজুরির তুলনা দেখেও আমাদের বলতে হবে এই সরকারের এই অনুদান আমরা

স্বীকার করে নেব? আমরা টেবিল চাপড়াব আর বলব, ঠিক আছে, এগিয়ে যাও। এই সরকারকে এই ভাবে আমরা এগিয়ে যেতে দিতে বাজি নই।

আজকে আন্ডারটেকিংগুলোর অবস্থা দেখুন। মাননীয় অর্থমন্ত্রী বলেছেন, শিল্পে প্রশাসনিক ব্যবস্থাকে আরও সম্যক ভাবে কার্যকর করে রাজ্যে উৎপাদন বাড়িয়ে দিয়ে মানুষের আয় বাড়িয়ে দেবেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি এখানে আপনাকে আন্ডারটেকিংগুলোর একটা হিসেব দিচ্ছি, সেখানে অ্যাকুমুলেটেড লস আপনি দেখুন। ওয়েস্ট বেঙ্গল ডেয়ারি অ্যান্ড পোলট্রি—১১১.৪২ লক্ষ টাকা। ওয়েস্ট বেঙ্গল স্টেট মাইনর ইরিগেশন—১,১১৮.৩৫ লক্ষ টাকা। ট্রান্সপোর্টে ওরা কি অবস্থা করেছে দেখুন। সেখানে আবার মাননীয় অর্থমন্ত্রী মিথ্যা কথা ছেপেছেন। আমি এখানে বলছি, আমি প্রিভিলেজ কমিটিতে যাব—আপনি তো তার চেয়ারম্যান। নর্থ বেঙ্গল স্টেট ট্রান্সপোর্ট কর্পোরেশন বাস কিনেছিল ১৯৯৪ সালে ৩৫টি, ১৯৯৫ সালে ৩৫টি। ৯৪ সালে রাস্তায় বাস ছিল ৯৪০টি, ৯৫ সালেও ৯৪০টি এবং ৯৬ সালেও ৯৪০টি বাস চলেছে। তাহলে, এই ৭০টি বাস যে কেনা হ'ল, সেইগুলো কোথায় গেল? কোনও হিসেব নেই। সেই হিসেব পাবেন না। নাম্বার অফ ডিপোস—১৯৯০ সালে ২১, ১৯৯৬ সালেও ২১। স্টেট ট্রান্সপোর্টে আগে ছিল ১১, এখনও ১১। স্টাফ বাস রেসিও—আগে ছিল ৮.৯৩, এখন একটু বেশি হয়েছে ১০.০৮। আর, এরা বলছে প্রশাসনিক গতি নিয়ে এসে আরও নাকি উন্নয়ন করবে, প্রডাকশন বাড়িয়ে দেবেন এবং দেশের উন্নতি করবেন। মাননীয় অর্থমন্ত্রীর পেশ করা এই বাজেটকে আমাদের সমর্থন করতে হবে?

[2-30 — 2-40 p.m.]

ওরা বলেন, ভারতবর্ষে আমরা সবচেয়ে উন্নয়নশীল রাজ্য হবার পথে এগিয়ে চলেছি, সমস্ত দিকে আমরা বিপ্লবের পথ খুলছি। স্যার, আপনি যদি দেখেন তাহলে দেখবেন, ইন্ডেক্স নাম্বার অফ ইন্ডাস্ট্রিয়াল প্রডাকশন, ১৯৯০ সালে ভারতবর্ষে—১হাজার সূচক ধরে—তখন জেনারেল ছিল ইন্ডিয়াতে ২১৩.৬। আজকে, ১৯৯৬-৯৭ সালে জেনারেল এসে দাঁড়িয়েছে ২৮৯.৭। স্যার, ২১২ থেকে ২৮৯ অর্থাৎ ৭৭ পয়েন্ট বেড়েছে। আর, ওদের সময় কি হয়েছে? ছিল ১২৫ দাঁড়াল ১৬৫। ভারতবর্ষ যখন ৭৭ পয়েন্ট এগিয়ে গেল, ১ হাজার পয়েন্ট ওয়ান ধরে যদি অগ্রগতির হিসাব ধরি তাহলে ভারতবর্ষে জেনারেল ইনক্রিমেন্ট প্রডাকশন ২১২ থেকে ২৮৯ হয়েছে। অর্থাৎ ৭৭ পয়েন্ট যখন সারা ভারতবর্ষের ক্ষেত্রে বাড়ল তখন এরাজ্যে বাড়ল ৪০ পয়েন্ট। এই সরকার এগিয়ে চলার সরকার। এই সরকার ক্রমাগত আমাদের রাজ্যকে পেছিয়ে দিচ্ছে। তাই মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি এখানে একজন রাজনৈতিক নেতার বক্তব্য উপস্থিত করছি neither a nation nor a woman can be excused the unguarded hour in which any adventurer that came along could violate it. কোনও একটা জাতি বা কোনও একজন নারী একথা বলে পার পাবেন না যে—আমি জানতাম না কখন আমার উপর অত্যাচার হয়ে গেল, বলাৎকার হয়ে গেল, কিছু এসে চলে গেল। কাজেই সাধারণ মানুষকে এসম্বন্ধে অবহিত হতে হবে। তারা যদি এই সমস্ত চোর-জোচ্চোরদের ভোট দিয়ে গদিতে বসান তাহলে এই অবস্থা ওরা দেশকে করবেন। এছাড়া আর কোনও অবস্থায় ওরা দেশকে নিয়ে যেতে পারবেন না। আপনি যদি

এই সুইন্ডলারদের গদিতে বসিয়ে দেন, অত্যাচারিদের গদিতে বসিয়ে দেন তাহলে এই অবস্থা এই দেশের হবে। এই জন্য ধীরে ধীরে মানুষ আজকে বঝুতে পারছে যে ইংরাজদের রাজত্ব তাড়াতে ২০০ বছর লেগেছে কিন্তু—আজকে দেখছি, মানুষ এখন এই সরকারকে ঘৃণা করতে শুরু করেছে, মানুষ ক্রমশ এদের থেকে দূরে সরে যাচ্ছে, মানুষ একতাবদ্ধ হচ্ছে, ওদের গদিচ্যুত করার জন্য। এর সমুচিত জবাব দেবার জন্য, নিজেদের দাবি-দাওয়া আদায় করার জন্য, জনগণের শাসন প্রতিষ্ঠা করার জন্য। এই কথা বলে এই প্রস্তাবের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি। একথা বলেছেন। উনি হেসে উঠেছিলেন—মাননীয় শ্রী জ্যোতিবাবু এই পশ্চিমবাংলার এই বিরোধী পক্ষে বসে বলেছিলেন ১২-ই ফেব্রুয়ারি ১৯৬৫ সালে। আমি আজকে তাই তার কথা তাকে ফিরিয়ে দিয়ে বলি, এই চোর-জোচ্চোরেদের সরকার, সুইন্ডলারদের সরকার-এর বিরুদ্ধে আজকে পশ্চিমবাংলার সমস্ত মানুষ। তার কারণ, এই সরকার অর্থনৈতিক দিক থেকে পশ্চিমবাংলাকে নুব্জ্য করে দিয়েছে, প্রত্যেকটা ক্ষেত্রে উৎপাদনের সূচক অধোগতির দিকে এগিয়েছে। ফলে পশ্চিমবাংলার স্বাস্থ্য, শিক্ষা, কৃষি—সমস্ত ক্ষেত্রে আজকে ওরা সর্বনাশ করেছে, তাই এই বাজেটের আমি তীব্র বিরোধিতা করছি।

**ডাঃ গৌরীপদ দত্ত :** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী ডঃ অসীমকুমার দাশগুপ্ত মহাশয় যে বাজেট পেশ করেছেন আমি সেই বাজেটের সম্পূর্ণভাবে সমর্থন করে এ সম্পর্কে কয়েকটা নিবেদন করছি। আমার পূর্ববর্তী বক্তা পঙ্কজবাবু সুবক্তা, আমি আশা করেছিলাম, উনি সঠিক তথ্য পেশ করবেন। আমি ওনার সব প্রশ্নের জবাব দেব না, শুধু মেডিক্যাল কলেজ সম্বন্ধে যে কথা বলেছেন আমি তার জবাব দিচ্ছি। আমাদের পশ্চিমবাংলায় ৭-টা মেডিক্যাল কলেজ আছে। আর কোনও নতুন কলেজ হয়নি। আমি নিবেদন করব কেন্দ্রীয় সরকার যে পরিকল্পনা ষষ্ঠ, সপ্তম, অষ্টম এবং নবম যোজনায় রেখেছেন এবং সেন্ট্রাল হেলথ কাউন্সিলের যে বক্তব্য তাতে দেখবেন পরিষ্কারভাবে পার্লামেন্ট তাকে পাস করেছে যে, আমাদের ভারতবর্ষে এখন আর নতুন করে মেডিক্যাল কলেজ করা অবাঞ্ছনীয়, উচিত নয়, উনি বললেন, কর্ণাটকে এবং মহারাষ্ট্রে অনেক মেডিক্যাল কলেজ হয়েছে। ওখানে গেলে দেখবেন যে পরিমাণ মেডিক্যাল কলেজ হয়েছে সেখানে শিক্ষা নিয়ে কি অবস্থা চলছে; ব্যবসা হচ্ছে এবং সেই প্রাইভেট কলেজ থেকে যে ছাত্ররা বেরিয়ে আসছে, এক কথায় বলা যেতে পারে তারা পুরো লাইসেন্সড মার্ডারার। তাই আমরা গর্ববোধ করি যে আমাদের পশ্চিমবাংলায় যেসব মেডিক্যাল কলেজ আছে তা সরকার নিয়ন্ত্রিত। এখানে মেডিক্যাল কলেজ নিয়ে আমরা ব্যবসা করতে চাই না। ২০ লক্ষ, ২৫ লক্ষ টাকা ক্যাপিটেশন ফি দিয়ে ডাক্তার তৈরি হয়ে আসবে এবং তারা রোগীর সেবা করবে, এটা কোনও সুস্থ মস্তিষ্ক সম্পন্ন মানুষ কল্পনাও করতে পারেন না। কর্ণাটকে ২৬টি মেডিক্যাল কলেজ আছে, আমরা এখানকার সাবজেক্ট কমিটি ওখানে গিয়ে ছিলাম, আমরা দেখেছি কর্ণাটকের হেলথ সেন্টারে ডাক্তার নেই, ডাক্তার যাবে না। আপনারা বলবেন যে আমরা হসপিটাল তৈরি করিনি, বেড বাড়াইনি। পশ্চিমবঙ্গের হাসপাতালগুলিতে যে শয্যা সংখ্যা আছে তাতে ৯০০ জন প্রতি একটি বেড, আর আমরা চাই না যে গোটা দেশটা হসপিটাল হয়ে যাক। উনিতো বলে গেলেন কিন্তু উনি কি জানেন, সারা ভারতবর্ষে স্বাস্থ্যের যে পরিকাঠামো আছে তার মধ্যে পশ্চিমবঙ্গের পরিকাঠামো সর্বশ্রেষ্ঠ এটা প্রতিটি মানুষ কি দেশি, কি বিদেশি তারা সবাই স্বীকার করেছেন। আপনারা

অন্য রাজ্যে যান সেখানে দেখবেন সাবডিভিসন হসপিটাল নেই, স্টেট জেনারেল হসপিটাল নেই, রুর‍্যাল হসপিটাল নেই। পশ্চিমবঙ্গের পরিকাঠামোর কথা সর্বজন স্বীকৃত, এটা আর কোথাও নেই। কেন্দ্রীয় সরকার থেকে যে নীতি নির্ধারণ করে দিয়েছে তাতে ৩টি স্ট্রাকচারের কথা বলা আছে, একটা হচ্ছে সাব-সেন্টার, তারপর নিউ পি. এইচ. সি, সেখানে কোনও বেড থাকে না, একজন ডাক্তার এবং দুই-টি অবজার্ভেশন বেড। আর সেখানে প্রায় প্রতি জায়গায়, প্রায় ৭৫ পারসেন্ট জায়গা ৪, ৫টি বেড আছে, আর সি. এস. সি.-তে ৩০টি বেড থাকবে। আমাদের এখানে রুর‍্যাল হসপিটাল, স্টেট জেনারেল হসপিটাল, ডিস্ট্রিক্ট হসপিটালে শয্যা সংখ্যা অনেক বেশি। আর আমরা চাই না যে গোটা দেশটা রোগীতে ভর্তি হয়ে যাক। হেলথ প্ল্যানিং এবং হেলথ সেক্টর প্ল্যানিং করতে চাইছি, আমরা ফুড সেন্টার, মানে টোটাল ডেভেলপ করতে চাইছি, সার্বিক উন্নতি করতে চাইছি, অসুখ-বিসুখ যাতে আর না হয় এবং তার প্রতিবিধান করতে, যেটা আমরা আগে করতে পেরেছি। গোটা দেশটাতে রোগীর মনুমেন্ট হয়ে যাক সেটা চাই না, যাকে বলা হয় হসপিটাল ইজ দা মনুমেন্ট অফ ডিজিজেস। আমরা সহযোগিতার কথা বলছি এই জন্য যে দায়বদ্ধতার কথা বলা হয়েছে যে আজকে ওই হসপিটাল কিভাবে চলবে, সেখানে পঞ্চায়েত এলাকার হসপিটালের জন্য কলকাতা থেকে লোক নিয়ে গিয়ে নিয়ন্ত্রণ করবে না। সেখানকার লোক, পঞ্চায়েতের মানুষ, সেখানকার জনপ্রতিনিধিরা যারা আছেন তারা দেখবেন কি করে এই সাব-সেন্টারগুলি, হাসপাতালগুলি জোরদার হয় এটাই হচ্ছে আমাদের দৃষ্টিভঙ্গি।

আপনারা বললেন যে ভূমিহীন ক্ষেত-মজুরদের জন্য প্রকল্প চালু হয়নি, আমি আপনাদের বলব আপনারা এ ব্যাপারটা একটু খবর নিয়ে দেখবেন। পশ্চিমবঙ্গ একটা অঙ্গরাজ্য, সুতরাং ভারতবর্ষে যে অবস্থা আপনারা এত দিন চালিয়ে এসেছেন তার পরিপ্রেক্ষিতেই এখানে বাজেট তৈরি হয়েছে এটা আপনাদের একটু স্মরণ করিয়ে দিতে চাই।

[2-40 — 2-50 p.m.]

আপনারা কি করেছেন, ১৯৯০-৯১ সালে আমাদের বাইরের, বাইরের ঋণ ছিল ১.৬৩ লক্ষ কোটি টাকা ; ডিসেম্বর '৯৬-তে সেটা বেড়ে হ'ল ৩১৫ লক্ষ কোটি টাকা। ১৯৯৫-৯৬ সালে যে লোন নিয়েছেন তার সংখ্যা হ'ল ১১ হাজার ২৩ কোটি টাকা এবং শোধ করতে হয়েছে ১২ হাজার ৬৪৯ টাকা। ফলে কি হয়েছে? ব্যাঙ্কক্র্যাপটসি হয়ে গেছে। এই ধারের ফলে ইন্ডাস্ট্রিয়াল প্রোডাকশন কি হয়েছে, ১৯৮৫ সাল থেকে ১৯৯১ সাল পর্যন্ত ছিল ৮.৪% সেখান থেকে নেমে এসেছে ৬.৬%-এ। এগ্রিকালচারাল গ্রোথ অফ ফুড প্রোডাকশন ৩.১৪% থেকে নেমে এল ১.৪%-এ। আনএমপ্লয়েড মানুষকে খুব নাচালেন নিউ ইকনমিক পলিসি দেখিয়ে। অথচ তার ফলে কি হ'ল? অ্যানুয়াল গ্রোথ রেট নেমে গেল। নেমে কত হ'ল? ৬.৪ থেকে ৫.০৪ হল। এর ফলেই ভয়াবহ আন-এমপ্লয়মেন্ট-এর সৃষ্টি হয়েছে। ইনক্রিসিং ডেফিসিট পেড ব্যালেন্স কি? ডেফিসিট পেড ব্যালেন্স ৪ হাজার ৩১ কোটি টাকা ছিল। ১৯৯৫-৯৬ সালে সেটা ২৩ হাজার ৬৬৬ কোটি হয়েছে। এটাই কি ইকনমিক ডেভেলপমেন্ট? এই পরিপ্রেক্ষিতের ওপর দাঁড়িয়ে গোটা ভারতবর্ষে সীমাহীন আন-এমপ্লয়মেন্ট, সীমাহীন কোরাপশন। আপনাদের সব নেতারা এক এক করে শ্রীঘরে যাচ্ছে। আপনাদের যিনি

প্রধানমন্ত্রী ছিলেন, তিনি কবে জেলে যাবেন ভাবছেন। আজকে সারা ভারতবর্ষে রিজিও-নালিজম—আপনারা মাফিয়া-রাজ চালু করে দিয়েছেন। কোটি কোটি কালো টাকার একটা বিষ-ফান্ড করে দিয়েছেন। সেই জায়গায় দাঁড়িয়ে একটা অঙ্গ রাজ্যে আমরা চেষ্টা করছি। সেই চেষ্টার কথাটাই মাননীয় অর্থমন্ত্রীর বাজেট ভাষণের মধ্যে উল্লেখ করা আছে, আপনারা তার বাজেট ভাষণটা একটু পড়ে দেখুন—দেখবেন তার থিম অব অবজেক্ট হচ্ছে সেলফ-রেসপেক্ট, সেলফ-কনফিডেন্স—স্বনির্ভরতা, আত্মপ্রত্যয়। সেই আত্মপ্রত্যয়ের মূল দৃষ্টিভঙ্গি হচ্ছে 'সামাজিক সুবিচার'। সেটা না থাকলে কিছুই হবে না। পশ্চিমবাংলায় সেটা গড়ে উঠেছে বলেই আজকে আর আপনারা সমাজের নিচের তলার লোকেদের কাছে যেতে পারছেন না। ভারতবর্ষের বাকি সব জায়গায় গরিব মানুষদের অস্তিত্ব বিপন্ন। এই অবস্থার মধ্যে পশ্চিমবাংলার একজন গরিব মানুষ, একজন শিডিউল্ড কাস্ট, একজন শিডিউল্ড ট্রাইব বা একজন অন্য ধর্মে বিশ্বাসী মানুষ অত্যাচারিত হয় না। পশ্চিমবাংলায় তাদের ওপর অত্যাচারের কথা কল্পনার মধ্যে আনা যায় না—যেটা আপনাদের আমলে করেছেন। আপনারা কি তা ভুলে গেছেন? পঙ্কজবাবু বললেন, আমরা নাকি ক্ষেতমজুরদের অন্য রাজ্যের চেয়ে কম পয়সা দিচ্ছি। ওর তখন জন্ম হয়েছিল কিনা জানি না, ১৯৪৮ সালে ক্ষেতমজুরদের মজুরি ২ আনা পয়সা ছিল, আমরা ৪ আনার দাবি জানিয়ছিলাম। সেদিন কংগ্রেস সরকারের আমলে ঐ দাবি জানানোর জন্য আমাকে এক বছর ঘর ছেড়ে পালিয়ে বেড়াতে হয়েছে। লজ্জা করে না আপনাদের মাস্টার মশাইরা মাইনে বাড়াবার জন্য দাবি জানিয়েছিলেন, আপনারা তাদের ওপর গুলি চালিয়েছিলেন, ঘোড়া ছুটিয়েছিলেন। সে সব কি আজকে ভুলে গেছেন? ১৯৭১ থেকে ১৯৭৬ সালের অন্ধকার দিনের কথা আর তুলছি না। খালি আপনাদের বলছি, আপনাদের মুখে জনগণের কথা শোভা পায় না।

ল্যাক্টোমিটার দিয়ে যেমন দুধের পরিমাণ মাপা হয়, ঠিক তেমনি সেইরকম যদি মিটার থাকত তাহলে আপনাদের (কংগ্রেসের) কুম্ভীরাশ্রু মেপে দেওয়া যেত। সেই জায়গায় দাঁড়িয়ে আমরা কি করেছি সেটা আপনাদের বুঝে নিতে হবে। আমরা কারিগরি প্রযুক্তি বিদ্যাকে কাজে লাগিয়ে তিনভাবে ভাগ করেছি—মানুষের স্বনির্ভরতা, কর্মসংস্থান এবং কৃষির উন্নতি। আজকে দেশে কত পারসেন্ট প্রডাকশন হচ্ছে? আগে ১ ফসলা, দুই ফসলার চাষ হত, আজকে সেই জায়গায় সারা পশ্চিমবাংলায় ৭০ থেকে ৭৫ ভাগ ত্রি-ফলার চাষ হচ্ছে। মাটির তলার জল আপনারা কখনও ব্যবহার করতে দেননি। ডি. ভি. সি. প্রকল্পকে কোনওভাবেই কাজে লাগাতে দেননি। বামফ্রন্ট সরকার বিগত ২০ বছর ধরে বিকল্প ব্যবস্থা রাখতে পেরেছে। সেইজন্য আপনাদের দল থেকে আরম্ভ করে পৃথিবীর লোক বলছে পশ্চিমবঙ্গ সরকার যেভাবে সমাজ ব্যবস্থা চালাচ্ছে এটা শুধু ভারতবর্ষে নয়, সারা পৃথিবীর আদর্শ জায়গায় দাঁড়িয়ে গেছে। আজকে সেইজন্য সারা পৃথিবীর লোকেরা চাচ্ছে এই ধরনের বিকল্প নীতি। আমাদের সরকার যেভাবে চালাচ্ছে তা অন্য জায়গায় যাতে করতে পারে এই বিষয়ে তারা বলছেন। কংগ্রেস আমলে আপনারা তো অন্ধকার রাজত্ব চালু করে রেখেছিলেন। সেই অন্ধকারে নিজেরাই ভুক্তভোগী। মাননীয় সদস্য শ্রী সুনীতিবাবুকে ওয়াংচু করে তারই দলের লোকেরা পাঠিয়ে দিয়েছিল শ্রীঘরে। সেকথা আজকে ভুলে যাচ্ছেন। বিনা-বিচারে লোকেরা আবদ্ধ থাকত। সেই জায়গায় আমরা সামাজিক সুবিচার দিয়েছি। ২০ বছর ধরে যে নীতি বামফ্রন্ট সরকার চালিয়ে

যাচ্ছেন তাতে আপনারা দেখবেন কৃষিতে অগ্রগতির হার অনেক বেড়ে গেছে। পঙ্কজবাবু কোথা থেকে ফিগার দিলেন তা আমি জানি না। ১৯৯৪-৯৫ সালে যেখানে আমাদের ছিল ৪.৭৩, ১৯৯৫-৯৬ সালে সেটা হল ৪.৯৫। ১৯৮০-৮১ সালে ফুড গ্রেন প্রডাকশন র‍্যাঙ্ক ছিল এইটথ। ১৯৯৩-৯৪ সালে সেটা হল ফোরথ আর এখন কৃষি উৎপাদনে আমাদের প্রডাকশন হচ্ছে ফার্স্ট। আর্থিক সমীক্ষা থেকে আমি বলছি। এটা দেখলে আপনারা দেখবেন, হরিয়ানা পাঞ্জাব প্রভৃতি সমস্ত জায়গার চাইতে আমাদের উৎপাদন বেড়ে গেছে। উৎপাদনের হার ক্রমশ বৃদ্ধির দিকে। চালের উৎপাদন বৃদ্ধি হয়েছে ৬.৪ শতাংশ। যেখানে পাঞ্জাবে চালের উৎপাদন হয়েছে ৫.৬ শতাংশ, হরিয়ানায় ৪.১ শতাংশ। পশ্চিমবঙ্গের উন্নতি হলে আপনাদের যদি গাত্রদাহ হয় তাহলে আমাদের কিছু করার নেই। আপনি বললেন শিক্ষার কথা। স্টেটমেন্টটা পড়ে দেখবেন কোথায় আমরা দাঁড়িয়ে আছি। শিক্ষাকে আমরা চাইছি যাতে সর্বজনীন হয়। আমাদের চেষ্টা ছিল টোটাল লিটারেসি ক্যাম্পেন ব্যবস্থা। পোস্ট লিটারেসি ক্যাম্পেন। পোস্ট লিটারেসি ক্যাম্পেনের মাধ্যমে প্রযুক্তি বিদ্যা যাতে শিখতে পারে সেই জায়গায় নিয়ে যাবার চেষ্টা করছি। কখনও কেন্দ্রীয়ভাবে আমাদের শাসন ব্যবস্থা নয়। এত দিন ধরে যে সমস্ত প্রকল্প আপনারা চালু করেছিলেন, এখনও যে সমস্ত প্রকল্প চালু করতে চাচ্ছেন সেগুলি সবই ইম্পোজড প্রোগ্রাম। আপনাদের প্ল্যানিং ছিল ইম্পোজিং। জনসাধারণের উপর জোর করে চাপিয়ে দিয়েছেন। যে মানুষের জন্য প্রকল্প করেছেন সেই মানুষদের উপর দায়িত্ব কখনও দেওয়া হয়নি। কিন্তু আমাদের দৃষ্টিভঙ্গি হচ্ছে বিকেন্দ্রীকরণ। সেইজন্য আমরা চাচ্ছি, পার্টিসিপেটরি প্ল্যানিং। তৃণমূল থেকে মানুষের যা প্রয়োজন—সেই তৃণমূলে যে সমস্ত প্রয়োজনীয় জিনিসপত্রের দরকার আছে সেটা নিজেরাই ঠিক করবেন। সেইজন্য আপনাদের আপত্তি। তাই বলছেন, ডি. পি. সি. কেন করা হল? কেন এম. এল. এ. এবং ব্যুরোক্রাটদের কর্তৃত্ব করতে দেওয়া হচ্ছে না, যেটা আগে করা হত। কেন তাদের আমরা সরিয়ে দিচ্ছি? মানুষের নিজের যে সমস্ত কাজ করার কথা, সেই কাজের ভিত্তিতে তারা যাতে এগিয়ে নিয়ে যেতে পারেন, সেই চেষ্টা আমরা করছি। আমরা চাইছি, ডি-সেন্ট্রালাইজেশনের মাধ্যমে মানুষের নিজেদের যে সমস্ত প্রয়োজন আছে, তাদের যে উপলব্ধি আছে, স্বনির্ভরতার মধ্য দিয়ে তারা যাতে নিজের মতো করে দেশকে গড়ে তুলতে পারে সেটাই করার চেষ্টা করছি। আর আজকে আপনারা আপনাদের নিজেদের নীতির ফলেই ন্যাশনাল ক্রাইসিস করে ফেলেছেন। বি. এস. পি.-র সঙ্গে যে গাঁটছড়া আপনারা বেঁধেছিলেন, সেই বি. এস. পি. আপনাদের গালে থাপ্পড় মেরে বি. জে. পি.-র সঙ্গে অ্যালায়েন্স করে ইউ. পি.-তে সরকার গঠন করছেন। এই হচ্ছে আপনাদের নীতি।

[2-50 — 3-00 p.m.]

আপনারা আজকে কাগজে দেখেছেন, আপনারা যে বি. এস. পি.-র সঙ্গে গাঁঠছড়া বেঁধেছিলেন, সেই বি. এস. পি. আপনাদের থাপ্পড় দিয়ে তারা বি. জে. পি.-র সঙ্গে মিলেছে। এই হচ্ছে আপনাদের নীতি। এই যে বি. এস. পি.-র দ্বারা আপনারা আবার এই বি. জে. পি.-কে তুলে আনলেন, এই নীতির ফলে আজকে একটা অসহনীয় অবস্থার সৃষ্টি হয়েছে। আপনাদের একটু লজ্জা হচ্ছে না যে বি. এস. পি.-র গাঁঠছড়া বেঁধে সেই বি. জে. পি.-কে আপনারা আবার তুলে দিলেন এই জায়গার মধ্যে। সেই জন্য লোক আজকে তাকিয়ে আছে

আমাদের দিকে। আজকে যে বিকল্প নীতির কথা আমরা এখানে বলছি, এই বিকল্প নীতির মাধ্যমে আমরা চাইছি যে আমাদের যে সমস্ত স্তর, যেখানে গ্রাম স্তরে, প্রত্যেকটা জায়গায় আমরা বিকেন্দ্রীকরণ করতে চাইছি, মানুষের মধ্যে দায় বদ্ধতা আনতে চাইছি। আমরা আনতে চাইছি শুধু কোনও হুকুম জারি করে নয়, আমরা আনছি এই জন্য যে আমাদের কৃষিতে কি কাজ করা হবে, আমাদের যে সমস্ত সম্পদ আছে, গ্রামে সেই সমস্ত সম্পদকে আমাদের চিহ্নিত করতে হবে এবং সেই সম্পদগুলোকে চিহ্নিত করে যাতে আমরা ভালভাবে ব্যবহার করতে পারি এবং সেই ব্যবহার করার জন্য আমাদের যে স্থানীয় যে সমস্ত প্রযুক্তি আছে, স্থানীয় যে সমস্ত লোকরা আছে তারা শুধু চাকরির জন্য ঘুরে বেড়াবে না, তারা স্বনির্ভর প্রকল্পের জন্য যাবে, সে কৃষিতে হোক কিংবা ক্ষুদ্র ব্যবসায়ে হোক। সেই জন্য দেখবেন এবারে যে সমস্ত জিনিস দেওয়া হয়েছে তার মধ্যে বেশি টাকা হচ্ছে রুর‍্যাল ডেভেলপমেন্টের জন্য। আপনারা যতদিন সরকারে ছিলেন, আপনারা কখনও তো বলেননি ফেডারেলিজমের কথা আজকে এই প্রথম আপনাদের ওখান থেকে সরানো গেছে বলে আজকে এই কথা ঘোষিত হয়েছে যে কেন্দ্রের সঙ্গে রাজ্যের সম্পর্ক হচ্ছে রেসপেক্টফুল ফেডারেলিজম এবং সেই জন্য আমরা দাবি করছি সেই দাবির সঙ্গে আপনারা সহমত হন। যে সমস্ত কেন্দ্রীয় প্রকল্প আছে, যে প্রকল্পগুলোকে আপনারা এতদিন ধরে কুক্ষিগত করে রেখেছিলেন, যে প্রকল্পগুলো মানুষের কোনও উপকারে লাগেনি, আমরা বলছি সেই প্রকল্পের যে অনুদান, সেই অনুদানটা সম্পূর্ণভাবে রাজ্যের হাতে দেওয়া হোক। রাজ্যকে স্বাধিকার দেওয়া হোক। এবং রাজ্য তার নিজের প্রয়োজন মতো তার নিজের সুবিধা মতো, তার নিজের ইচ্ছা মতো মানুষের স্বার্থে সেটাকে ব্যবহার করবে। আমরা রাজ্য স্তরে শুধু এটাকে কেন্দ্রীভূত করে রাখিনি। আমরা রাজ্য স্তর থেকে জেলা স্তরে নামিয়েছি। জেলা স্তর থেকে আমাদের যে সমস্ত পঞ্চায়েত সমিতি আছে, নগর পালিকা আছে, তাদের প্রকৃত ক্ষমতা দিয়ে তাদের বলছি, তারা এই প্রকল্পগুলোর যে আর্থিক সমস্যাগুলো আছে, তারা সেইগুলো সমবায়ন করুন, তারা নিজের পায়ে দাঁড়াবার ব্যবস্থা করুন। তাদের আত্মমর্যাদা গড়ে উঠুক। সেই আত্মমর্যাদা নিয়ে যাতে আমরা একটা সমৃদ্ধ দেশ গড়তে পারি সেই দিকে এগিয়ে যাবার জন্য আমরা যাচ্ছি। এর ফলে আজকে সারা ভারতবর্ষের মধ্যে একমাত্র পশ্চিমবঙ্গ আছে, যেখানে জাতপাতের লড়াই হয় না, যেখানে ধর্ম নিয়ে মারামারি হয় না। যেখানে মানুষে মানুষে বিভেদকে আমরা একটা জায়গাতে সমীকরণ করতে পেরেছি। যেখানে প্রত্যেকটা মানুষ সে দরিদ্রতম মানুষ, যে মনে করে যে তার সমাজের প্রতি তার কিছু কর্তব্য আছে, সমাজকে সে কিছু দিতে পারে এবং সেই দেবার জন্য তারা এগিয়ে চলে এসেছে। অতীশবাবু আগে দুঃখ করেছেন যে হ্যাঁ, নিশ্চয়ই যদি এমন বাজেট করা যেত যেখানে আরও বেশি কর মকুব করে দেওয়া যেত। আমরা যদি আরও বেশি কর মকুব করে দিতে পারতাম, তাদের যে সমস্ত দায় ভার আছে, আমরা চেষ্টা করেছি, এই সীমিত ক্ষমতার মধ্যে, যে মানুষের নিত্য প্রয়োজনীয় জিনিস যাতে মানুষ তার জায়গায় পেয়ে যায়, যাতে মানুষ তার নিজের যে সমস্ত সম্পদ, তারা সেটাকে রক্ষা করতে পারে, তারা সেটাকে উন্নত করতে পারে। এটাই হচ্ছে বিকল্প নীতি, যে বিকল্প নীতির উপর ভিত্তি করে আমরা আশা করছি ভারতবর্ষ এমন একটা জায়গায় যাবে যেখানে মানুষের মধ্যে জাতপাতের লড়াই থাকবে না, যেখানে মানুষরা স্বাধীনতা বিসর্জন দিয়ে বহু জাতিক যে ঋণ, তার উপর মুখাপেক্ষী হয়ে বসে থাকবে না। আমি খালি আপনাদের স্মরণ করিয়ে দিতে

চাইছি সিটিজেন টমফেনের কথা। সিটিজেন টমফেন যখন আমেরিকায় যখন যুদ্ধ চলছিল, যখন সবাই ভুলে গিয়েছিল যে জর্জ ওয়াশিংটন সেখানে বসে আছেন, তখন তাকে বলেছিলেন যে that freedom fight of America exists. Because there exists one man he is George Washington. He is fighting for it. আজকে সারা পৃথিবী তাকিয়ে আছে আমাদের বিকল্প নীতির দিকে। সিটিজেন টমপেন বলেছিলেন, where there is no freedom of my country. এই হচ্ছে সিটিজেন টমপেন। তিনি বলেছিলেন জর্জ ওয়াশিংটন আছেন, সেই জন্য আমেরিকার স্বাধীনতার লড়াই আছে। আপনাদের স্মরণ করিয়ে দিচ্ছি যেজন্য বামফ্রন্ট সরকার এখানে, সেই জন্য জানবেন মানুষের কাছে, সাধারণ মানুষের মুক্তি, আপনাদেরও মুক্তি, আপনাদের বাদ দিয়ে নয়, নির্ভর করছে আমাদের এই বিকল্প অর্থনীতির উপর। সেইজন্য যে বিষয় ডঃ অসীম দাশগুপ্ত আজকে এখানে উপস্থিত করেছেন, সেই নীতিকে সমর্থন করে এবং আপনাদের যে সমস্ত কথা আপনারা বলেছেন, তার আমি বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ তপতী সাহা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে সকালবেলা মেনশন আওয়ারে এখানকার মাননীয় বিধায়ক শোভনদেব চট্টোপাধ্যায় তার বক্তব্যের সময় গণশক্তির সম্পাদক অনিল বিশ্বাসের সম্পর্কে কিছু কথা বলেছেন এখানে। আমি আপনার কাছে তাই অনুরোধ জানাচ্ছি, আপনিও হয়ত শুনেছেন, তখনই আমি বলার চেষ্টা করেছিলাম, ওটা এক্সপাঞ্জ করা হোক।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আমি রেকর্ড দেখব। রেকর্ড দেখে বাদ দেওয়ার হলে বাদ দেব। এখন শ্রীমতী সাবিত্রী মিত্র বলুন।

(গোলমাল)

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** স্যার, গৌরীপদবাবু আমার নামে বলেছেন। আমাকে পারসোনেল এক্সপ্লানেশন দিতে দিন।

(গোলমাল)

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** বসুন, বসুন।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** স্যার, ওকে বলতে দিলেন, আমাকে বলতে দেবেন না? তাহলে কি আমি শাড়ি পরে আসব?

(গোলমাল)

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** পয়েন্ট অব অর্ডার কি আছে শুধু সেটুকু বলুন।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** স্যার, আপনাকে শ্রদ্ধা জানাচ্ছি। বক্তব্য রাখার সময় শ্রী গৌরীপদ দত্ত আমার সম্বন্ধে বলতে গিয়ে ওয়াংচু কমিশনের কথা বলেছেন। আমি গৌরী দত্ত মহাশয়কে বিনয়ের সঙ্গে বলতে চাই....

(গোলমাল)

গোলমাল করলে আমরা আপনাদের বলতে দেব না। স্যার, উনি অন্যায় এবং অসত্য কথা বলেছেন। উনি বুড়ো বয়সেও মন্ত্রী হতে পারেননি, আমি বাচ্ছা বয়সেই মন্ত্রী হয়েছিলাম।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** বসুন, বসুন। আমি রেকর্ড দেখে যা করার করব। এবারে শ্রীমতী সাবিত্রী মিত্র বলুন।

**শ্রীমতী সাবিত্রী মিত্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী ডঃ অসীম দাশগুপ্ত মহাশয় এই হাউসে গত ১৭ই মার্চ ১৯৯৭/৯৮ সালের যে বাজেট পেশ করেছেন তার তীব্র বিরোধিতা করে আপনার মাধ্যমে কয়েকটি কথা বলছি। স্যার, উনি এই বাজেটকে কর্মসংস্থানের বাজেট, উন্নয়নের বাজেট এবং অগ্রগতির বাজেট বলেছেন। আমি বলব, এই বাজেট কর্মসংস্থানের বিরোধী, উন্নয়নের বিরোধী এবং অগ্রগতির বিরোধী বাজেট। স্যার, পশ্চিমবঙ্গের আসল অবস্থাটা কি? কর্মসংস্থানের ক্ষেত্রে পশ্চিমবঙ্গের অবস্থা ভয়াবহ। সারা ভারতবর্ষের মধ্যে এ ক্ষেত্রে পশ্চিমবাংলার অবস্থা খুবই করুন। আমি এ সম্পর্কে আমার বক্তব্য রাখতে গিয়ে কিছু পরিসংখ্যানের উল্লেখ করব। স্যার, পশ্চিমবঙ্গের ৭২টি কর্মসংস্থান কেন্দ্রের নথিভুক্ত বেকার যুবক যুবতীর সংখ্যা হচ্ছে ৫৪ লক্ষ ৩৮ হাজার।

[3-00 — 3-10 p.m.]

১৯৯১ সালে নথিভুক্ত বেকারের সংখ্যা ছিল ৫০ লক্ষ ৮১ হাজার ৯০০, চাকরির শূন্যপদ ঘোষিত হয়েছিল মাত্র ১৪,২০০, চাকরি হয়েছিল মাত্র ৮,৮০০ জনের। ১৯৯৫ সালে নথিভুক্ত বেকারের সংখ্যা ছিল ৫০ লক্ষ ৯২ হাজার ৩০০, শূন্যপদ ঘোষিত হয়েছিল ১৯,৪০০, তার মধ্যে চাকরি হয়েছিল মাত্র ৭,৩০০ জনের। ১৯৯৬ সালে নথিভুক্ত বেকার সংখ্যা ছিল ৫৪ লক্ষ ৫ হাজার ২০০, শূন্যপদ ঘোষিত হয়েছিল ১৩,৮০০, চাকরি হয়েছে ৭,৩০০ জন বেকারের। অর্থাৎ পশ্চিমবঙ্গে বেকার-সংখ্যা যখন দিন দিন বাড়ছে তখন দেখা যাচ্ছে কর্মসংস্থান অত্যন্ত কম সংখ্যায় হচ্ছে এবং সেটাও সঙ্কুচিত হচ্ছে। কিন্তু মাননীয় অর্থমন্ত্রী তার বাজেটকে কর্মসংস্থানমুখী বাজেট বলেছেন। জানি না, কোন মস্তিষ্ক থেকে তিনি এই বাজেট পেশ করেছেন। আজকে পশ্চিমবঙ্গে পাবলিক এবং প্রাইভেট উভয় সেক্টরে চাকরি কমে যাচ্ছে। ১৯৮৫ সালে পশ্চিমবঙ্গে পাবলিক সেক্টরে চাকরির সংখ্যা ছিল ১৭ লক্ষ ২১ এবং প্রাইভেট সেক্টরে সংখ্যাটা ছিল ৯ লক্ষ ৩৮ হাজার, মোট চাকরির সংখ্যা ছিল ২৬ লক্ষ ৫৯ হাজার। ১০ বছর বাদে আমরা দেখছি, ১৯৯৬ সালে প্রাইভেট সেক্টরে চাকরির সংখ্যা দাঁড়িয়েছে ১৬ লক্ষ ১৮ হাজার এবং পাবলিক সেক্টরে সংখ্যাটা দাঁড়িয়েছে ৭ লক্ষ ৮০ হাজার। সংখ্যাটা মোট ২৩ লক্ষ ৯৮ হাজার। তাহলে দেখুন, ১৯৯৫ থেকে ১৯৯৬ সালে এক্ষেত্রে চাকরির সংখ্যাটা কমে গেছে ২ লক্ষ ৬১ হাজার। তাহলে বেকারদের কি অবস্থা দাঁড়িয়েছে? তাদের জন্য কি অগ্রগতির কথা আপনি বললেন আমি জানি না। মাননীয় অর্থমন্ত্রী গ্রামীণ বেকার যুবক-যুবতীদের জন্য 'সেশ্রু' অর্থাৎ স্বনিযুক্তি প্রকল্প চালু করেছেন। এই প্রকল্প তিনি চালু করেছেন ১৯৯২ সালে। এই প্রকল্পে ১৯৯২-৯৩ সালে ঋণ দেবার লক্ষ্যমাত্রা ছিল ৭৫,০০০ জনকে। কত জনকে ঋণ দেওয়া হয়েছে? ঋণ দেওয়া হয়েছে মাত্র ৭,০০০ জনকে। ১৯৯৩-৯৪ সালে লক্ষ্যমাত্রা ধরা হয়েছিল ৬০,০০০ জনকে

ঋণ দেবার, ঋণ পেয়েছেন মাত্র ২,৪৪৪ জন। ১৯৯৪-৯৫ সালে লক্ষ্যমাত্রা ধার্য হয়েছিল ৩০,০০০, ঋণ পেয়েছেন মাত্র ৬১ জন। ১৯৯৫-৯৬ সালে লক্ষ্যমাত্রা ধার্য করা হয়েছিল ২০,০০০।

সেখানে মাত্র কত জন লোন পেয়েছে জানেন? ৩৯ জন। মাত্র ৩৯ জন। কি উন্নয়ন করবেন গ্রামে আমার জানা নেই। ১৯৯৬-৯৭ সালে লক্ষ্যমাত্র ছিল ২০ হাজার বেকার যুবককে ঋণ দেওয়া হবে। তার রেজাল্ট কি জানেন? জিরো। একজনও লোন পায়নি। এই জিরো অবস্থায় কি গ্রামের উন্নয়নের কথা বলছেন, কি অগ্রগতির কথা বলছেন আমার জানা নেই। পশ্চিমবাংলার মানুষ এটা বিচার করবে। আপনার সুন্দর মস্তিষ্ক দিয়ে একটা বাজেট পেশ করেছেন, এই বাজেটের লেখা দেখে ধরা খুব শক্ত। আপনার বাজেট বক্তব্যের প্রথমেই বলেছেন কর্মসংস্থানমুখী বাজেট। আমি এটা খুঁজে পেলাম না কি কর্মসংস্থানমুখী বাজেট পেশ করেছেন। গ্রামীণ এলাকার মানুষদের জন্য গরিব এবং ভূমিহীন মানুষদের জন্য জওহর রোজগার যোজনা প্রকল্প। এই খাতে ১৯৯১-৯২ সালে বরাদ্দ হয়েছিল ২৪১ কোটি টাকা, খরচ করতে পেরেছেন এই সরকার ১৯৩ কোটি ৪২ লক্ষ টাকা। শ্রম দিবস তৈরি হয়েছে ৪ কোটি ৯২ লক্ষ। ৪৭ কোটি ৫৮ লক্ষ টাকা আপনারা খরচ করতে পারলেন না। তার জন্য আরও কত শ্রম দিবস তৈরি হল না। এই টাকা গ্রামের মানুষের টাকা, গ্রামের গরিব মানুষের জন্য টাকা, এই টাকা আপনারা কেন খরচ করতে পারলেন না এই প্রশ্নের উত্তর মাননীয় মন্ত্রী মহাশয় যদি দেন তাহলে ভাল হয়। ১৯৯৫-৯৬ সালে জি. আর. ওয়াই.-এ বরাদ্দ হল ৪২১ কোটি ১৯ লক্ষ টাকা, খরচ হল ৩১২ কোটি ৩৫ লক্ষ টাকা। খরচ করতে পারলেন না ৯৮ কোটি ৮৪ লক্ষ টাকা। শ্রম দিবস তৈরি হল ৪ কোটি ২৩ লক্ষ। এই যে ৯৮ কোটি ৮৪ লক্ষ টাকা খরচ করতে পারলেন না তার জন্য বিরাট সংখ্যক শ্রম দিবস তৈরি হল না। কোন ইঙ্গিতে এই টাকা খরচ করতে পারলেন না? এই টাকা গরিব মানুষের টাকা মেহনতি মানুষের টাকা, এই টাকা রেখে দিয়ে প্রতিটি পদক্ষেপে রাজনৈতিক দৃষ্টিভঙ্গি নিয়ে চিন্তা করেছেন। গরিব মানুষের টাকা নিয়ে শুধু রাজনীতি করছেন। এই যে বাজেট পেশ করেছেন গরিব মানুষের জন্য কি উন্নয়নমুখী বাজেট কি অগ্রগতির বাজেট কি কর্মসংস্থানের বাজেট পেশ করেছেন? কেবলমাত্র পঞ্চায়েত নির্বাচনকে সামনে রেখে এই বাজেট করেছেন। আমাদের রাজ্যে ৬৫ হাজার ছোট বড় মাঝারি ধরনের কারখানা বন্ধ। আজকে রাজনীতির দিক থেকে নিজেদের মধ্যে লড়াই করে নূতন কোনও শিল্পের কথা ভাবছেন না। আজকে আইন-শৃঙ্খলা পরিস্থিতি চূড়ান্ত জায়গায় পৌঁছে গেছে। আজকে আলুর বন্ড নিয়ে দলবাজি, শিক্ষকদের নিগ্রহ, চারিদিকে শিক্ষকদের বঞ্চনা। অন্য দিকে ভদ্রেশ্বরের ও. সি. খুন হল তার আসামী আজ পর্যন্ত গ্রেপ্তার হয়নি। আজকে দিকে দিকে চলছে অরাজকতা। এই অবস্থায় দাঁড়িয়ে আমি এই বাজেটের তীব্র বিরোধিতা করছি কারণ এই বাজেট হচ্ছে কর্মসংস্থান বিরোধী বাজেট, অগ্রগতি বিরোধী বাজেট এবং উন্নয়ন বিরোধী বাজেট।

**শ্রী নির্মল দাস :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গত ১৭ই মার্চ ডঃ অসীম দাশগুপ্ত মহাশয় যে বাজেট বিবৃতি উপস্থাপন করেছেন তাকে প্রথমেই আমি সমর্থন করছি। স্যার, আপনি জানেন আমরা যে শাসন ব্যবস্থায় আছি সেই শাসন ব্যবস্থাকে যদি আমরা বিশ্লেষণ করি তাহলে আমরা দেখব আমাদের যে সংবিধান সেটা প্রকৃতপক্ষে বড়লোকদের সংবিধান।

ভারতবর্ষের শতকরা ২০ ভাগ মানুষের জন্য কেন্দ্রীয় সরকার এতাবৎকাল যারা চালিয়ে এসেছেন তারা সংবিধান তৈরি করেছেন তাদের স্বার্থরক্ষা করার জন্য। নরসিমা রাও যখন প্রধানমন্ত্রী হলেন, আমাদের দেশে এতাবৎকাল যারা প্রধানমন্ত্রী হয়েছেন, পন্ডিত জওহরলাল নেহেরু থেকে শুরু করে যিনি জরুরি অবস্থা ঘোষণা করেছিলেন, তারাও যা সাহস করেননি,

[3-10 — 3-20 p.m.]

আমেরিকান সাম্রাজ্যবাদ, বিশ্বব্যাঙ্কের কাছে উৎসর্গ করতে, নরসিমা রাও মহা পন্ডিত, তিনি ওদের কাছে উৎসর্গ করে দিয়েছেন। অতীতে কংগ্রেস তথাকথিত যেসব বড় বড় কথা বলে এসেছে, বিশেষ করে সমাজতান্ত্রিক ব্যবস্থা ইত্যাদি ইত্যাদি, তার থেকে সরে এসে উৎসর্গ করে দিয়েছেন। আমরা লক্ষ্য করেছি যে, আমরা ঋণের ফাঁদে পড়ে গিয়েছি, ভারতবর্ষ ঋণের ফাঁদে পড়ে গিয়েছে। আপনারা লক্ষ্য করেছেন, ১৯৯৫-৯৬ সালে ঋণের সুদ বাবদ যে টাকা দিতে হয়েছে, তাতে দেখা যাচ্ছে ১৬২৬ কোটি টাকা দিতে হয়েছে। এরফলে উন্নয়ন কিছু হবে না, উন্নয়নের কিছু সুযোগ নেই। আর এরই জন্য জিনিসপত্রের দাম বাড়ছে। দ্রব্যমূল্য বৃদ্ধির সাথে সাথে বেকারি বাড়ছে। এরই সঙ্গে বর্তমানে যে সরকার কেন্দ্রে আছে, বিশেষ করে দেবেগৌড়া গভর্নমেন্ট, ওরাও (কংগ্রেস) আছেন। ওদের যাওয়ার জায়গা নেই। জনগণ কান ধরে এই জায়গায় ওদের রেখে দিয়েছেন। উত্তরপ্রদেশে মায়াবতী যে রাস্তায় গেছে, সেই রকম কোনও জায়গা নেই যাওয়ার। এই সরকারকে সমর্থন করা ছাড়া ওদের কোনও রাস্তা নেই। আমাদের যে বিশ্লেষণ তা হচ্ছে, এই সরকার হচ্ছে প্রকৃতপক্ষে আপনাদেরই কার্বন কপি, সেই পথ ধরেই চলেছে। এরাও ঋণের ফাঁদ থেকে পিছনোর চেষ্টা করতে পারছে না। তারই জন্য বি. জে. পি.-কে ঠেকাতে এবং আপনাদের ঠেকাতে এই সরকারকে যেমন সমর্থন করছি, পাশাপাশি মুক্ত বাণিজ্য, বিমা বেসরকারিকরণ ইত্যাদি যে সমস্ত ভুল নীতি, শিল্পনীতি, এসবের আমরা বিরোধিতা করছি। তারজন্য আন্দোলন করছি। তারই জন্য আগামী ৩ তারিখে বাংলা বনধের ডাক দিয়েছি। এরই জন্য এই ধরনের আন্দোলন ও সংগ্রামের ব্যবস্থা করা হয়েছে। আমি যে কথা বলছিলাম, ডঃ দাশগুপ্ত যে বাজেট পেশ করেছেন, এটা ছাড়া করার কিছু নেই। এরই মধ্যে কিছুটা রিলিফ দেবার চেষ্টা করছেন। পশ্চিমবাংলার সরকার এমন কিছু দাবি করছে না, মৌলিক সমস্যার সমাধান করে দিতে পারবে বলে কিছু দাবি করতে পারছে না। এই সাংবিধানিক ব্যবস্থাপনার মধ্যে মৌলিক কিছু দেওয়া সম্ভব নয়। কিন্তু কিছু কিছু রিলিফ যা দেওয়া যায় তা দিচ্ছেন। এখানে অনেকে চেঁচামেচি করল, সেই ব্যক্তি বেশি চেঁচামেচি করল যার বিরুদ্ধে গুরুতর অভিযোগ ছিল, ওয়াংচু কমিশন হয়েছিল। সিদ্ধার্থশঙ্কর রায় কি করেছিলেন তা আপনারা সবাই জানেন। আমি এখানে একদিন একটা বক্তৃতায় বলেছিলাম, তা থেকে আমি কোট করছি—একদিন সকালে বেলা শুনলাম, সিদ্ধার্থশঙ্কর রায়ের রাজত্বে নাকি কোনও ভূমিহীন কৃষক থাকবে না। ভূমিহীন কৃষকরা সব ভূমি পেয়ে গেছে। ভূমিহীনদের সেই ভূমি পেতে দীর্ঘদিন অপেক্ষা করতে হল। '৭২ সালে জরুরি অবস্থা জারি হয়ে গেল। তারপর অনেকদিন পর, '৭৭ সালের পর থেকে ভূমি সংস্কার শুরু হল। তারই ফলে আজকে চালের উৎপাদনে, মৎস্য উৎপাদনে, বনজ সম্পদ উৎপাদনে আমরা প্রথম হয়েছি। এই ব্যবস্থার মধ্যেও কিছু ভাল কাজ করা যায়। কেন্দ্রীয় সরকার যে পলিসি নিয়েছিল, নরসিমা রাওয়ের গভর্নমেন্ট যে কাজ করেছে, দেবেগৌড়া বর্তমানে যে কাজ করছে,

তারমধ্যে বিশেষ পার্থক্য নেই। তবে সাধারণ মানুষের জন্য যে কাজ করা যায়, ন্যাচরাল জাস্টিস দেওয়া যায়, সেটা করার চেষ্টা করছেন। আমরা দেখেছি, মাননীয় প্রধানমন্ত্রী ১৫ই আগস্ট, স্বাধীনতা দিবসের দিন ঘোষণা করেছিলেন যে, দারিদ্র্যসীমার নিচে যারা বসবাস করছে তাদের অর্দ্ধেক মূল্যে খাদ্যশস্য দেওয়া হবে। দুর্ভাগ্যের বিষয়, আমরা লক্ষ্য করছি, নো ইউনিফিকেশন অফ থিওরি অ্যান্ড প্র্যাকটিস, কথায় এবং কাজের মধ্যে কোনও রকম সাযুজ্য নেই। সেজন্য এই বাজেট বক্তৃতায় অংশগ্রহণ করে কেন্দ্রীয় সরকার এবং রাজ্য সরকারের কাছে দাবি করছি—

আই. টি. ডি. পি.-র বিভিন্ন এলাকায় যে সমস্ত দরিদ্র ভূমিহীন বর্গাদার আছে, ট্রাইব্যাল বা এস. সি. এস. টি.-র মানুষ আছে তাদেরকে পশ্চিমবঙ্গ সরকার গত দুমাস ধরে ঘোষণা করে গেছেন যে এক মাসের মধ্যে সস্তা দরে খাদ্য শষ্য দেবেন। গত আগষ্ট মাসে এই কথা ঘোষণা করা সত্ত্বেও কেন্দ্রীয় সরকার এই প্রকল্প এই রাজ্যে এখনও চালু করেননি। যারফলে রাজ্য সরকার তার সুযোগ থেকে বঞ্চিত হচ্ছে, কিন্তু রাজ্য সরকারকে তার দায়িত্ব তো নিতেই হবে, সেই দায়িত্ব তারা নেবেও তারপরে আলু চাষের প্রশ্ন এসেছে। আজকে কৃষি উৎপাদন বিপ্লব এসে গেছে, সেখানে সবুজ বিপ্লবের সুফল চারিদিকে ছড়িয়ে পড়েছে। কিন্তু তার সুফল চাষীরা পাবে না, যত ফড়ে আছে তারা এর সুযোগ নিয়ে নিচ্ছে। সেই কারণে আমি দাবি করছি যে, ডঃ দাশগুপ্তের কাছে আবেদন করছি ব্লক এলাকায় যেখানে সেচের ন্যূনতম সুযোগ পাওয়া গেছে সেখানে একটা করে হিমঘরের ব্যবস্থা করা হোক। এরজন্য সমবায় ব্যাঙ্কগুলোকে ব্যবহার করা দরকার। আমরা যত কিছুই নিয়ন্ত্রণ করি না কেন ব্যাঙ্কগুলোকে নিয়ন্ত্রণ করতে পারব না। ব্যাঙ্কিং ব্যবস্থাকে আমরা নিয়ন্ত্রণ করতে পারব না। সেই কারণে ১৯৯৩ সালে বন্যার পরে আমরা দেখলাম যে, এস. সি. এস.-টি দের প্রধানমন্ত্রী রোজগার যোজনা এবং অন্যান্য যোজনার থেকে টাকা লোন দেওয়া সত্ত্বেও ওই লোনের টাকা ছেলে মেয়েরা পায়নি। সুতরাং এই সমস্ত ব্যাপারগুলো দেখার দরকার। আমাদের পশ্চিমবঙ্গের পোস্ট অফিসগুলোতে যে সমস্ত প্রকল্প নেওয়া হয় তাতে কোটি কোটি টাকা মানুষ জমা দেন, ব্যাঙ্কগুলোতে কোটি কোটি টাকা জমা দেওয়া হয়। কিন্তু তার বিনিময়ে উন্নয়নের জন্য এবং বেকার যুবক-যুবতীদের জন্য যে অর্থ বরাদ্দ করার কথা সেটা কিন্তু করা হয় না। কারণ ওই সমস্ত ব্যাঙ্কগুলোকে কব্জা না করতে পারলে কোনওভাবেই কিছু ব্যবস্থা করা যাবে না। এই ব্যাপারে মাননীয় মন্ত্রী মহাশয়কে দেখতে হবে। এই বছরে আমাদের গোটা দেশটাতে নেতাজী সুভাষচন্দ্র বসুর জন্মশতবর্ষ পালিত হচ্ছে এবং উদযাপন করা হয়েছে। কংগ্রেসিরা তো বড় বড় কথা বলেন কিন্তু একটা প্রকল্পও কি দেশের নেতাদের নামে করেছেন? আজকে শুনে ভাল লাগল যে মহাত্মা গান্ধীর স্ত্রীর নামে অর্থাৎ কস্তুরীবাইয়ের নামে একটি প্রকল্প চালু হবে। আমার ওনার স্ত্রীর প্রতি একটা শ্রদ্ধা আছে। আমরা ইন্দিরা প্রকল্প, রাজীব প্রকল্প দেখে থাকি, কিন্তু নেতাজী সুভাষচন্দ্রের নামে তো একটা প্রকল্পও চালু করতে পারলেন না? কংগ্রেস যে অপরাধ করেছে তার প্রায়শ্চিত্ত তাকে করতেই হবে। পশ্চিমবঙ্গ নেতাজীর ব্যাপারে অনেক উদ্যোগও গ্রহণ করেছে, পশ্চিমবঙ্গ যেহেতু একটা রাজ্য, অনেক তার সীমাবদ্ধতা আছে, তার মধ্যে থেকেও যতটুকু করার দরকার তা করছেন। বিশেষ করে পিছিয়ে পড়া

জেলাগুলো যেমন বাঁকুড়া এবং পুরুলিয়ার জন্য বিভিন্ন প্রকল্প হাতে নেওয়া দরকার এবং বিশেষভাবে এদেরকে নজর দেওয়ার দরকার। মাননীয় মুখ্যমন্ত্রী ঘোষণা করেছেন যে নেতাজী সুভাষচন্দ্র বসুর নামে একটি মুক্ত বিশ্ববিদ্যালয় স্থাপন করবেন। আমরা প্রশ্ন তুলেছি ডুয়ার্সে কেন হবে না? মাননীয় ডাঃ গৌরী দত্ত বললেন যে আমাদের রাজ্যে ৭টি মেডিক্যাল কলেজ আছে, তারমধ্যে উত্তরবঙ্গে মাত্র একটি মেডিক্যাল কলেজ এই উত্তরবঙ্গে শতকরা ২০ ভাগ লোক বসবাস করে, এর একদিকে আসামের জাতীয় সীমারেখা পাশাপাশি ভূটান অঞ্চলের সীমারেখা এইখানে অ্যাক্টিভিস্টদের বাস। তারই মধ্যে যতটা সম্ভব উন্নয়নের বলিষ্ঠ পদক্ষেপ নেওয়া দরকার। তাদের শিক্ষা, স্বাস্থ্য এবং শিল্প বিকাশের জন্য কথাবার্তা বলা হয়েছে। কেন্দ্রীয় সরকার নাকি বলেছেন যে, বিরাট সংখ্যক নিয়োগ হয়েছে তাহলে আমাদের প্রস্তাব উত্তরবঙ্গে আরও উন্নত করার ব্যবস্থা করা হোক এবং কর্মসংস্থানের ব্যবস্থা করা হোক। এখানে উন্নয়নের যে প্রস্তাব এসেছে, সেখানে রাজ্য ২০ বছরে চলছে, ওই উন্নয়নের প্রস্তাবগুলোকে বাস্তবায়িত করা দরকার।

[3-20 — 3-30 p.m.]

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের রাজ্য সরকার, বামফ্রন্ট সরকার যে প্রতিশ্রুতি দিয়েছিলেন, সেই প্রতিশ্রুতি ছিল নিরপেক্ষ এবং পরিচ্ছন্ন সরকার উপহার দেব। বিগত এই যে কয়েকদিন ধরে চেঁচামেচি হচ্ছে, সাধারণ মানুষকে বিভ্রান্ত করছে, আমরা চাই যে সমস্ত মানুষ ঘুসখোর, দুর্নীতি পরায়ণ, বিভিন্ন বিভাগে আছে, তাদেরকে চিহ্নিত করা দরকার। শাস্তি বিধান করা দরকার। তিনি প্রশ্ন ফাঁসের মধ্যেই জড়িত থাকুন, তিনি লোন দেওয়ার ব্যাপারে জড়িত থাকুন, বা উন্নয়নমূলক কোনও ব্যাপারেই জড়িত থাকুন না কেন, এটা দেখতে হবে। আমরা দেখছি উত্তরবঙ্গের ৬টি জেলার জন্য একটি কমিশনারের পদ আছে, গত ২ বছর ধরে সেখানে কোনও কমিশনার নেই। কোনও একজন কমিশনার কি পাওয়া যাবে না উত্তরবঙ্গের জন্য? এই দাবি আমরা করছি। আমরা দাবি করছি, ওখানে যে সমস্ত ছাত্ররা পড়াশুনার ব্যাপারে উৎসাহী পলিটেকনিক—উত্তরবঙ্গের ৬টি জেলার জন্য—যারা মেরিটোরিয়াস স্টুডেন্ট, তাদের তালিকা করে পড়াশুনার সুযোগ করে দেওয়া হচ্ছে, এটা অভিনন্দনযোগ্য, এটা দেখা দরকার। আজকে ঝাড়গ্রামের উন্নয়নের জন্য মন্ত্রী আছেন, কারণ ঐটা অনুন্নত অঞ্চল বলে, সুন্দরবনের জন্য মন্ত্রী আছেন, ঐটা অনুন্নত অঞ্চল বলে, আমরাও দাবি করছি উত্তরবঙ্গের বিষয়গুলি নিয়ে দেখার জন্য, একজন মন্ত্রী থাকুন যিনি ৬টি জেলাকে মনিটর করবেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন আমাদের বিশেষ করে উত্তরবঙ্গের জেলাগুলি চা নির্ভর, সেখানে বিকল্প শিল্প নেই, সেখানে যে প্রাকৃতিক উপাদানগুলি রয়েছে তাকে কাজে লাগিয়ে সেখানে কাগজ শিল্প, করা যেতে পারে, সিমেন্ট শিল্প করা যেতে পারে, ফুড প্রসেসিং এবং ট্যুরিস্ট ডেভেলপমেন্ট এর সুযোগটা সেখানে দেওয়া হোক, এই দাবি আমরা করছি। গ্রামাঞ্চলের গ্রামসভাগুলি বিশেষ করে ৪০/৫০ হাজার টাকা পায়, আজকে জেলা পরিষদের সভাধিপতি ৬০/৭০টি কমিটির চেয়ারম্যান থাকেন, এই ব্যাপারগুলি ডি-সেন্ট্রালাইজেশন করা হোক, আমরা চাই কো-অর্ডিনেশন, বিভিন্ন বিভাগের মধ্যে, যেমন শিক্ষা, স্বাস্থ্য, ইরিগেশন, পি. ডাবলিউ. ডি.। সমস্ত দপ্তরগুলির কোঅর্ডিনেশন থাকুক, নজরদারি হোক, খবরদারি নয়। এই বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুকুমার দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবাংলার অর্থমন্ত্রী ডঃ অসীমকুমার দাশগুপ্ত মহাশয়, '৯৭-'৯৮ সালের জন্য যে বাজেট প্রস্তাব পেশ করেছেন, তার বিরোধিতা করে আমি চিনের কথা বাজেট আলোচনার মধ্যে রাখছি। সেই মহান নেতার উক্তি নিয়ে আমি বলছি, উক্তিটা হচ্ছে,—তিনি মারা গিয়েছেন—দেঙ জিয়াং পিঙ-এর, মাও সেতুং যখন জীবিত ছিলেন, তখন তিনি তত্ত্বটা আবিষ্কার করেছিলেন ডগমেটিক আইডিয়াজ এর দ্বারা দেশের উন্নতি করা যাবে না। এই নিয়ে অভ্যন্তরীণ বিরোধ হওয়ার জন্য মাও সেতুং এর জীবিত অবস্থায় তাকে তিনবার দল থেকে বহিষ্কৃত হতে হয়েছিল এবং একটা দ্বীপে গিয়ে কয়েক বছর তাকে তাস খেলে কাটাতে হয়েছিল। কিন্তু এই তত্ত্বই হচ্ছে আজ মডার্নাইজেশন অফ চায়নার। এই তত্ত্ব দেং জিয়াও পিং আবিষ্কার করার ফলে আজকে চিন কি অবস্থায় এসে দাঁড়িয়েছে। সেখানে মূলধন হচ্ছে বিদেশি মূলধন, আমরা যদি ২০ মিলিয়ন ডলার ব্যবহার করি, সেখানে প্রায় ২০০ মিলিয়ন ডলার চিনে প্রয়োগ হচ্ছে। এটাই হচ্ছে মডার্নাইজেশন থিয়োরি, অ্যাডপটেড বাই দেং জিয়াও পিং। তিনি এই কথা বলেছিলেন। তিনি মার্কসীয় দর্শনে বিশ্বাসী কিনা, আমি অর্থমন্ত্রীকে জিজ্ঞাসা করব, বেড়াল সাদা কি কালো এটা আমার জানার দরকার নেই। যে বেড়াল ইঁদুর ধরতে পারবে সেই বেড়ালকে আমি পুষব। এটা মার্কসীয় দর্শন কিনা আমি জানি না, বামপন্থীদের কট্টর নিদর্শন কিনা আমি জানি না। আমি বুঝি দেশের অর্থনীতিতে, প্রডাকশন ওরিয়েন্টেড একটা মাপকাঠি, এই মাপকাঠিতে বিচার করবার জন্য দেশের মধ্যে একটা অভ্যন্তরীণ বিদ্রোহ করেছিলেন। আজকে এই কারণে চিন পৃথিবীর একটা জায়গায় এসে দাঁড়িয়েছে। আমি তাই বলব মাননীয় অসীম দাশগুপ্ত যে বাজেট পেশ করেছেন, মাননীয় মুখ্যমন্ত্রীর যে বক্তব্য তা দ্বৈত শাসনের মধ্যে দাঁড়িয়ে আছে। ওরা দলের মধ্যে যে কথা বলেন, প্রশাসনে এসে আরেক রকম কথা বলেন। যে কথাটা আমরা বারবার বলেছি। আজকে বামফ্রন্টের শরিক দলের একটি পত্রিকায় সম্পাদকমন্ডলীর বক্তব্যে যে তথ্য পরিবেশিত হয়েছে আমি তাকে সাধুবাদ জানাই। তাদের চিন্তাধারাকে সাধুবাদ জানাচ্ছি। আমরা যে কথাটা বারবার বলেছি যে প্রথম বামফ্রন্ট সরকার ক্ষমতায় এসে প্রথম বার—৭৭ থেকে ৮২ সাল তারা কাজ করেছিলেন। একটা নতুন উদ্যম নতুন দিগন্তের সূচনা করবার মানসিকতা নিয়ে কাজ করেছিলেন। একথা আমি ব্যক্তিগতভাবে মনে করি। আজকে সেই কাজকে ভাঁড়িয়ে ভাঙিয়ে ৯৭ সালে তারা সরকারে এসেছেন। আজকে সম্পাদকমন্ডলীর তথ্যে সেই কথাই ফুটে উঠেছে। তারা বলেছেন ৭৭ সালের পুরনো কথা নতুন শিল্পনীতি বলতে কি বোঝাতে চেয়েছেন। আজকে বলছেন অভ্যন্তরীণ সম্পদ সংগ্রহ করে দেশের কাজে নিয়োগ করতে হবে। দ্বিতীয়ত, যে কথা বলেছেন যে এক লক্ষ কোটি কালো টাকা আছে। তাকে উদ্ধার করে কাজে লাগাতে হবে। তৃতীয়ত, বলেছেন যে ভূমিসংস্কার করতে হবে। এসব কথার তো কোনও দ্বিমত থাকতে পারে না। কংগ্রেস আমলে কত জমি উদ্ধার হয়েছে? কত জমি বিতরণ করা হয়েছে? বিনয়বাবু যে কথা বলেছেন। ৬ লক্ষ একর জমি সিদ্ধার্থ রায়ের আমলে, ৩ লক্ষ একর জমি বামফ্রন্ট সরকারের আমলে—৯ লক্ষ একর জমি বিতরণ করা হয়েছে। ৩ লক্ষ একর জমি কেস বন্দি হয়ে আছে। ভূমি সংস্কারের নামে শুধু বর্গা রেকর্ড করলেই হয় না, উৎপাদন ভিত্তিক করে তুলতে হবে। বেড়াল কাল কি সাদা তা আমি দেখব না, দেখব বেড়াল ইঁদুর ধরতে পারে কিনা। আজকে যেভাবেই হোক প্রডাকশন বাড়াতে হবে। আজকে আমি যে তথ্য দেব সে তথ্য আমার দেওয়া নয়। আপনাদের

শরিকদলের সদস্যরা যে তথ্য তুলে ধরেছেন, আমিও সেই তথ্য দেব। আপনার শিল্প নীতি কি আছে? আপনি যে বাজেট ঘোষণা করেছেন, কেন্দ্রীয় বাজেট এর সঙ্গে তার কোনও মৌলিক পার্থক্য নেই। তারা ট্যাক্স ফ্রি করে বিনিয়োগকারিদের এনকারেজ করেছেন। সেন্ট্রাল বাজেটে আমাদের কর লঘু করে দিয়েছে। আয়কর কমিয়ে দিয়েছে। কোম্পানি কর কমিয়ে দিয়েছে। ডিভিডেন্ড ট্যাক্স কমিয়ে দিয়েছে। ইনকাম ট্যাক্স কমিয়ে দিয়েছেন। বছরে যাদের আয় এক লক্ষ টাকা তাদের ইনকাম ট্যাক্স দিতে হবে না। এর ফলে উচ্চবিত্ত মধ্যবিত্ত, নিম্নবিত্ত এদের আয়কর দিতে হবে না। কোম্পানি কর দিতে হবে না, কোম্পানির মালিকরা খুশি হবে। ডিভিডেন্ড কমিয়ে দিয়েছেন শেয়ার হোল্ডাররা খুশি হবেন। আমদানি কর কমিয়ে দিয়েছেন, আমদানি কারকরা খুশি হবেন। আর আপনি বিক্রয় কর কমিয়ে দিয়েছেন, হোটেল বিলাস কর কমিয়ে দিয়েছেন দ্যাট মিনস ইউ আর অ্যাট্রাকটিং দি ইনভেস্টরস। এখানে কেন্দ্রীয় বাজেটের সঙ্গে আপনার বাজেটের মৌলিক পার্থক্য কি আছে? আপনার শিল্পনীতিটা কি আছে বুঝতে পারছি না। ৯১ থেকে ৯৭ সাল পর্যন্ত নতুন প্রায় ১৪শো শিল্প হবে। তার মূলধন বিনিয়োগ হবে ৩১ হাজার কোটি টাকা। তার মধ্যে দুশো মতো শিল্প চালু হয়েছে যার মূলধন বিনিয়োগ ৭ হাজার কোটি টাকা। আপনি বলুন এই শিল্প সৃষ্টিতে আপনার বিকল্প শিল্প নীতিটা কি।

[3-30 — 3-40 p.m.]

আপনাদের সম্পদ সংগ্রহের কি নমুনা আছে? আপনারা দেখাতে পারেন যে, আমার দেশের মাটি অনুযায়ী শিল্প হচ্ছে। এটা আপনি পরিষ্কার করে বলুন। আপনাদের রাজ্যে যে নতুন শিল্প হচ্ছে, তার কন্ট্রাডিকশন আছে। এই কথা বলতে আমার দ্বিধা নেই। আপনারা বলছেন কেন্দ্র কন্ট্রাডিকশন করছে, আপনারা করছেন না? আমরা কি এতই বোকা যে, মাল্টিন্যাশনাল কোম্পানি আসবে—আর তাদের শর্ত এমন হবে যে, তাতে দেশ বিক্রি হয়ে যাবে? এমন বুজরুকি নেতৃত্ব আমাদের কেন্দ্রীয় সরকারের নেই। আমাদের শিল্পনীতি কি বলছে? শিল্পে জাতীয় আয় কত বেড়েছে—না, ৬.৮ বেড়েছে। শিল্পে প্রডাকশন কত বেড়েছে না—১০.৪ বেড়েছে। কৃষিক্ষেত্রে ৩.৭ বেড়েছে। তাই আজকে আমদানি কমছে, রপ্তানি বাড়ছে। ফরেন ইনভেস্টমেন্ট হচ্ছে ঠিকই আজকে জাপান জার্মান থেকে লোন নিচ্ছেন। কি শর্তে লোন নিচ্ছেন? এক্ষেত্রে কি আত্মসম্মান বিক্রি করে লোন নিচ্ছেন? আজকে স্বাস্থ্য দপ্তর বিদেশ থেকে ৭০০ কোটি টাকা লোন নিয়েছে হাসপাতালের উন্নয়নের জন্য। এতেই কি বাংলার রাজত্ব শেষ হয়ে গেল? তবে আমি একটা বিষয়ে একমত যে, মেন কিছু শর্ত মানবেন না, যাতে আমাদের সার্বভৌমত্ব ক্ষুন্ন না হয়ে যায়, লুণ্ঠিত না হয়। আমরা মাথা বিক্রি করিনি। আমাদের দেশে দুর্ভিক্ষ হয়েছিল ঠিকই। আপনারা বুকে হাত দিয়ে বলতে পারেন যে, এখানে লোক মরেছিল? একটা মানুষও মরেনি। হয়ত কিছু বাজে খাবার খেতে বাধ্য হয়েছিল। হ্যাঁ ইনফ্রাস্ট্রাকচার হয়নি। স্বাধীনতা আন্দোলনের পরে ১৯৬০ সালে যখন দুর্ভিক্ষ হয়েছিল, তখন মাইলো খাইয়েছিলাম। কিন্তু ভারতের মাটিতে একটা মানুষ মারা যায়নি। মাও সে তুং এর দেশ, চিনের মাটিতে মানুষ মারা গিয়েছিল। আজ পর্যন্ত দুর্ভিক্ষের করাল গ্রাসে ১ লক্ষ লোকও মারা যায়নি। কিন্তু ইতিহাস বলে যে, মাও সে তুং এর দেশে হাজার হাজার মানুষ দুর্ভিক্ষের জন্য মারা গিয়েছিল! আজকে একটা উত্তর দিতে পারেন যে,

আমার দেশ যে জায়গায় আছে, আজকে কংগ্রেস হেরেছে ঠিকই কিন্তু আজকে কংগ্রেস যা দিয়ে গেছে, তার বিকল্প আপনারা দিতে পেরেছেন? কংগ্রেস মিশ্র অর্থনীতির কথা বলেছেন, ধর্মনিরপেক্ষতার কথা বলেছেন। পৃথিবীর আর কোনও দেশ এর বাইরে কথা বলতে চেয়েছে? আমাকে বলতে পারেন যে, এর বাইরে নতুন কথা সি. পি. এম. বলেছে? কোনও দল ভারতের কংগ্রেসের এই মৌলিক কথা বাদ দিয়ে বলেনি। কিন্তু কংগ্রেস যে কথা বলেছে, তার বাইরে কোনও দল আজকে ক্ষমতায় থেকেও বলতে পারেনি। আজকে যদি নতুন কথা বলতে চান, তাহলে মানুষ আপনাদের সমর্থন করবে না। আজকে ভোটে জিতলে যদি প্রোগ্রেসিভ ডিসিশন হয় you utter about the verdict but verdict goes in favour of other. Then what you will say ? আজকে সি. পি. এম. বন্ধুরা, জ্যোতি বসু—ভি পি. সিং বাজপেয়ির হাত ধরে পদ্মফুলের সৌরভ ছড়িয়েছিলেন তারাই একদিন বড় বড় কথা বলেছিলেন। তার প্রায়শ্চিত্ত করতে হবে না? তার প্রায়শ্চিত্ত আপনাদের করতে হবে। তাই এটা করতে গেলে অন্ধত্ব বিচারের কথা বলছি না, তবে সারা পৃথিবীতে বামপন্থীদের চরিত্রে পরিবর্তন হচ্ছে। আজকে ভারতের যে রাজনীতি তাতে আপনাদের স্তাবকতা অন্ধত্বের পরিবর্তন করতেই হবে। আজকে রাজনীতির প্রেক্ষাপটে দাঁড়িয়ে আমি ব্যক্তিগতভাবে মনে করি যে, আপনারা যদি বামপন্থী রাজনীতি করতে চান, তাহলে এমন কিছু করবেন না, যাতে ভারত শেষ হয়ে যায়। ভারতের সামনে অগ্নি পরীক্ষা আসছে। আজকে সঠিক জিনিস আসছে না। সঠিক জিনিস আসতে গেলে আপনাদের ধৈর্য ধরতে হবে। আপনাদের নীতি পরিবর্তন করে বাস্তববাদী পথে চলতে হবে। এই কথা প্রথমেই বলেছিলাম যেটা দ্বৈত শাসনের ভূমিকায় নেমেছে?

জ্যোতিবাবু গত ৬ই জানুয়ারি বিশাখাপত্তনমে সিটুর সম্মেলনে বলেছিলেন যে, 'আমরা বিদেশি বিনিয়োগ চাই না। আমাদের রুগ্ন শিল্প সব বন্ধ হয়ে যাক, কিন্তু এরজন্য সরকারি নির্দেশ মানব না।' তার ২ দিন পর নেতাজী ইন্ডোর স্টেডিয়ামে সি. আই. আই.-এর সম্মেলনে জ্যোতিবাবু বক্তৃতা দিয়ে বললেন যে, আমরা বিদেশি পুঁজি বিনিয়োগ করতে চাই। এই বলে আমি বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সৌমেন্দ্রচন্দ্র দাস ঃ** গত ১৭ই মার্চ মাননীয় অর্থমন্ত্রী যে বাজেট বরাদ্দ উত্থাপন করেছেন আমি তার পূর্ণ সমর্থন করে ২-৪টি কথা বলতে চাই। মাননীয় সুকুমার দাশ যে কথা দিয়ে বক্তৃতা শেষ করলেন আমি সেই কথা দিয়ে আমার বক্তৃতা শুরু করতে চাই। সুকুমারবাবু বলেছেন, 'কংগ্রেস আজকে সরকারে না থাকতে পারে, সংসদীয় গণতন্ত্রে সরকারের উত্থান-পতন আছে, কিন্তু কংগ্রেস যে আদর্শ দেশবাসীর সামনে রেখেছে সেই আদর্শ আগামী প্রজন্মকে পথ দেখাবে।' কংগ্রেস আজকে কোন আদর্শ সামনে রেখেছে? হাওলা কেলেঙ্কারি, বোফোর্স কেলেঙ্কারির আদর্শ কংগ্রেস রেখেছে। সুখরাম, কল্পনাথ রাই, নরসিমা রাওয়ের আদর্শ কংগ্রেস রেখেছে। স্বাধীনতার ৫০ বছর পূর্তি অনুষ্ঠিত হয়েছে সারা দেশে। স্বাধীনতার প্রথম সৈনিক নেতাজী সুভাষচন্দ্র বসুর জন্ম শতবর্ষ উদযাপিত হয়েছে। কিন্তু নরসিমা রাওয়ের মন্ত্রিসভা দুর্নীতি-ভ্রষ্টাচারে ভরে গিয়েছিল। কংগ্রেসের এই আদর্শকে দেশের মানুষের কাছে তুলে ধরেছেন? দেশের মানুষ কংগ্রেসকে ছুঁড়ে ফেলে দিয়েছে। সুতরাং এই আদর্শের কথা আপনারা বলবেন না। আমরা সংসদীয় গণতন্ত্রের মধ্যে দিয়ে ক্ষমতায় এসেছি এবং গত ২০

বছর ধরে আমরা ক্ষমতায় আছি। আমরা কারও দয়াতে ক্ষমতায় নেই। ভারতবর্ষ একটা পুঁজিবাদী রাষ্ট্র। এই রাষ্ট্র ব্যবস্থার মধ্যে থেকে একটা রাজ্য সরকারের পক্ষে আমূল সমস্যার সমাধান করা সম্ভব নয়। এরই মধ্যে থেকে আমরা মানুষের জন্য রিলিফের ব্যবস্থা করে যাচ্ছি। ১৯৯১ সালে কংগ্রেস বিদেশি পুঁজির আমদানির মধ্যে দিয়ে, আন্তর্জাতিক অর্থ ভান্ডার থেকে ঋণ নেওয়ার মধ্যে দিয়ে, গ্যাট চুক্তির মধ্যে দিয়ে দেশের অর্থনীতিকে সাম্রাজ্যবাদী শক্তির কাছে বিসর্জন দিয়েছে। তার ফল আজকে ফলছে। এর মধ্যে দাঁড়িয়ে, এই ব্যবস্থার মধ্যে দাঁড়িয়ে পশ্চিমবঙ্গে উৎপাদন বৃদ্ধি পেয়েছে ৭.৮ পারসেন্ট, যেখানে সর্ব ভারতীয় রেকর্ড ৭.১ পারসেন্ট। ১৯৯৬-৯৭ সালে এই উৎপাদন বৃদ্ধির হার সর্বভারতীয় ক্ষেত্রে ছিল ৬.৮ পারসেন্ট এবং তখন পশ্চিমবঙ্গের ক্ষেত্রে এই হার ছিল ৭.৭ পারসেন্ট। সুতরাং কৃষি, শিল্প প্রভৃতি সর্বক্ষেত্রেই এই অগ্রগতি দেখা গেছে। কর্মসংস্থান হয়েছে ৫.৫৯ লক্ষ। এবারে টার্গেট আছে এই বাজেটের মধ্যে দিয়ে ৬ লক্ষ কর্মসংস্থানের ব্যবস্থা করা যাবে। কংগ্রেসিদের সময় ভূমিসংস্কার কাগজে-কলমে লেখা থাকত। কংগ্রেসিদের সময় কোনও ভূমিসংস্কার, জমি বন্টন হয়নি। কংগ্রেসিদের সময় সমস্ত জমি সরকারের হাতে ন্যাস্ত হয়েছে, আর বন্টন করা হয়েছে ১০.১৫ লক্ষ একর জমি এবং এতে উপকৃত হয়েছে ৫৩.৫৪ পারসেন্ট মানুষ। তার মধ্যে এস. সি. এস. টি. আছেন ৫৬ পারসেন্ট মাননীয় অর্থমন্ত্রী আগামী বছরে আরও ২০ হাজার একর জমি ভূমিহীনদের মধ্যে বন্টন করার কথা ঘোষণা করেছেন।

[3-40 — 3-50 p.m.]

গোটা রাজ্যে অনুন্নত এলাকাগুলোর উন্নয়নের কর্মসূচি এখানে ঘোষণা করা হয়েছে। রাজ্যের অনুন্নত যে সমস্ত এলাকা পৌর এলাকার মধ্যে রয়েছে, তাদের উন্নয়নের কথাও এখানে রয়েছে। সংখ্যালঘুদের উন্নয়নের জন্য একটা নতুন দপ্তর যেমন সৃষ্টি হয়েছে, তাদের উন্নয়নের জন্য একটা অর্থ নিগম সৃষ্টি করবার পরিকল্পনাও এখানে রয়েছে। কৃষি ক্ষেত্রে উৎপাদন বৃদ্ধি হয়েছে রেকর্ড পরিমাণ। ক্রপ ইনটেন্সিতে সারা দেশে পাঞ্জাবের পরেই পশ্চিমবাংলার স্থান। এই অবস্থায় দাঁড়িয়ে বলতে হয়, তিস্তা প্রকল্পের জন্য বারেবারে কেন্দ্রের কংগ্রেস সরকারের কাছে ধর্ণা দিয়েও টাকা পাওয়া যায়নি। এই বার ধর্ণা ছাড়াই কেন্দ্রীয় সরকারের কাছ থেকে ৪০ কোটি টাকা পেয়েছি। কৃষি উন্নয়নের ক্ষেত্রে ভূমি সংস্কার একটি গুরুত্বপূর্ণ ভূমিকা গ্রহণ করেছে। ভূমিহীনদের জমি দেওয়ার পাশাপাশি তাদের ব্যাঙ্ক থেকে ঋণ পাওয়ার ব্যাপারে গ্যারান্টি সৃষ্টি করবার কথাও বলা হয়েছে। এই প্রসঙ্গে বলতে চাই, আমাদের কুচবিহার জেলায় ৬৯ সাল থেকে কৃষি উন্নয়ন ব্যাঙ্ক ছিল। আজকে সেটা অর্থনৈতিক কারণে পঙ্গু হয়ে যাওয়ায় ব্যাঙ্কের দাদন বন্ধ হয়ে গেছে। ৯১ থেকে ৯৬ দাদন বন্ধ হয়ে আছে। দাদন দিতে ২৯ লক্ষ টাকার প্রয়োজন আছে। অত্যন্ত দৃঢ়তার সঙ্গে বলতে চাই, কুচবিহারের এ. আর. ডি. বি. ব্যাঙ্ককে রাজ্য এ. আর. ডি. বি. ব্যাঙ্ক হিসাবে ঘোষণা করে বছরে কমপক্ষে দু কোটি টাকা দাদন দেওয়ার ব্যবস্থা করা প্রয়োজন কুচবিহারের কৃষক এবং কৃষি ব্যবস্থার উন্নয়নের জন্য।

কুচবিহারে কৃষিজ সম্পদ বৃদ্ধির ফলে, উৎপাদন বৃদ্ধির ফলে শিল্পের সম্ভাবনা সৃষ্টি হয়েছে। মাসূল সমীকরণ নীতির ফলেও একটা শিল্পের সুযোগ এসেছে, শিল্প ক্ষেত্রে অগ্রগতি

হয়েছে। এই অবস্থায় দাঁড়িয়ে আমি উত্তরবঙ্গের মানুষ হিসাবে বলতে চাই, সেখানে চা, ডলোমাইট, কৃষিজ সম্পদ, বনজ সম্পদ রয়েছে, এইগুলোকে কেন্দ্র করে সেখানে অফুরন্ত শিল্পের সম্ভাবনা আছে। সেটাকে সঠিকভাবে কার্যকরি করার জন্য চেষ্টা করতে হবে। বাগরাকোটে কয়লা আছে, কিন্তু সেটা উত্তোলনের চেষ্টা করা হয়নি। ই. সি. এল.-এর সঙ্গে, সেন্ট্রাল গভর্নমেন্টের সঙ্গে যোগাযোগ করে সেই কয়লা উত্তোলনের ব্যবস্থা করা হোক। মাদারিহাটে আছে তামা। কংগ্রেস সরকার তামা নিষ্কাশনের ব্যবস্থা করেনি। আমি দাবি করব, সেই তামা নিষ্কাশনের ব্যবস্থা করা হোক।

আমাদনি শুল্ক কমিয়ে দিয়ে দেশের শিল্পের সম্ভাবনা কমিয়ে দিয়ে এখানে বহুজাতিক কোম্পানিগুলিকে সুযোগ করে দেওয়া হচ্ছে। রেডিও, টি. ভি. মাধ্যমে প্রচার করে ন্যায়-নীতি, মূল্যবোধ ধ্বংস করবার এক সর্বগ্রাসি ষড়যন্ত্রে লিপ্ত কালোবাজারিরা, ব্ল্যাক মার্কেটিয়ার্সরা। পন্ডিত জওহরলাল নেহেরু বলেছিলেন, তাদের ল্যাম্প পোস্টে ঝোলাবেন। কিন্তু স্বাধীনতার পর ৫০ বছর হয়ে গেলেও দেখতে পেলাম না একটাও ব্ল্যাক মার্কেটিয়ার্স, চোরা কারবারিকে ল্যাম্প পোস্টে ঝোলানো হয়েছে। শুধু আপোষ আর আপোষ—স্বাধীনতা সংগ্রামে আপোষ, দেশ বিভাগে আপোষ, এই করে মানুষকে ক্লীব আর হীন করে দিল।

আর একটি বিষয় পরিষ্কার করে বলতে চাই, দেশের দিকে দিকে যখন জাত-পাত, ধর্ম, প্রাদেশিকতা নিয়ে বিচ্ছিন্নতাবাদী, মৌলবাদী শক্তি দেশকে ভেঙে দিতে চাইছে, সেই সময় উত্তরবঙ্গেও দেখছি বিচ্ছিন্নতাবাদী শক্তি, সাম্প্রদায়িক শক্তি মানুষে মানুষে বিভেদ সৃষ্টি করবার এক গভীর ষড়যন্ত্রে লিপ্ত। দেখতে হবে এই ষড়যন্ত্রকে কিভাবে প্রতিহত করা যায় উত্তরবঙ্গে সঠিক উন্নয়নের কর্মসূচি গ্রহণ করে। আজকে ইন্দিরা যোজনা, জওহরলাল রোজগার যোজনার মতো অনেক কিছুই রয়েছে কিন্তু আমি মাননীয় অর্থমন্ত্রীর কাছে দাবি জানাতে চাই, নেতাজী জন্ম শতবর্ষে নেতাজীর নামে উত্তরবঙ্গের ৬টি জেলাকে নিয়ে ৫০০ কোটি টাকার একটা উন্নয়ন পরিকল্পনা গ্রহণ করা হোক। আমাদের রাজ্য সরকার গণতান্ত্রিক বিকেন্দ্রীকরণ ঠিক ভাবে করেছেন। পঞ্চায়েত, পঞ্চায়েত সমিতি, জেলা পরিষদের মধ্যে দিয়ে সাধারণ মানুষের কাছে ক্ষমতা পৌঁছে দেওয়া হয়েছে। কিন্তু আমরা একটা বিষয় এর মধ্যে দিয়ে লক্ষ্য করছি যে, জেলা পরিষদের সভধিপতিদের এত বেশি কাজের দায়িত্ব নিতে হয় যে তাদের ইচ্ছা থাকলেও সামর্থ কুলিয়ে উঠতে পারেন না। এ বিষয়ে একটু চিন্তা-ভাবনা করতে হবে

জেলা উন্নয়ন পরিকল্পনা কমিটিতে যাতে সমস্ত দলের লোকেদের যুক্ত করা যায় তা চিন্তা-ভাবনা করতে হবে। আমাদের এই শাসন ব্যবস্থা হচ্ছে কলকাতা কেন্দ্রিক। আমার দাবি বছরের দুটো অধিবেশনের একটা অধিবেশন উত্তর বাংলায় মিনি বিধানসভা করে সেখানে করা হোক। দার্জিলিং-এ গরমের সময়ের বিধানসভা বসানো যায় কিনা এটা ভেবে দেখবেন। উত্তরবাংলার শিলিগুড়িতে মিনি রাইটার্স বিল্ডিং তৈরি করে মন্ত্রীদের এক মাস করে বসানো যায় কিনা এবং সেখান থেকে ঐ সময়ের জন্য বিভাগীয় কাজ-কর্ম পরিচালনা করা যায় কিনা সেটা দেখা দরকার। তাহলে অনেক মানুষের উপকার হবে এবং রাইটার্স বিল্ডিং-এর অলিতে-গলিতে ঘুরে বেড়াতে হবে না। কিন্তু বাজেটে পরিষ্কারভাবে বলা হয়েছে ক্ষেতমজুরদের প্রভিডেন্ট ফান্ডের ব্যবস্থা করার জন্য প্রয়োজনীয় পরিকাঠামোর ব্যবস্থা করা হচ্ছে এবং

আগামী ১-লা এপ্রিল ১৯৯৭ সালে চালু হবে। একজন কংগ্রেস সদস্য বললেন, এন. বি. এস. টি. সি.-র কিছু সংখ্যক বাস ক্রয় করা হলেও মোট চালু বাসের সংখ্যা ৯৪০-শে-তেই রয়ে গেল। কিন্তু এটা ওনার অভিজ্ঞতা থেকে বোঝা উচিত ছিল, নতুন বাস ক্রয় করা হলেও পুরনো বাস বসে যাওয়াতে মোট চালু বাসের সংখ্যা অপরিবর্তিতই থেকে গেছে। উত্তরবাংলা যাতে শিক্ষা, সেচ, শিল্প—সব দিক থেকে এগিয়ে যেতে পারে সেটা দেখা দরকার। ওখানে তিস্তা সেচ প্রকল্প অনেক দিন ধরেই চালু রয়েছে। ঐ প্রকল্পে জমি সংক্রান্ত কিছু সমস্যা রয়েছে, যদিও মাননীয় সেচ মন্ত্রী মহাশয় সেদিন এ সম্বন্ধে বলেছেন। এটা যাতে তাড়াতাড়ি রূপায়িত করা যায় সেটা দেখা দরকার। এর ফলে গোটা পশ্চিমবাংলার কৃষিক্ষেত্রে স্বয়ংসম্পূর্ণ হয়ে উঠবে। শুধু স্বয়ংসম্পূর্ণই হয়ে উঠবে না অন্য রাজ্যকেও খাদ্য সরবরাহ করতে পারবে। আমরা একটা যুক্তরাষ্ট্রীয় ব্যবস্থায় এবং পুঁজিবাদী সংবিধানের মধ্যে দাঁড়িয়ে ন্যায় নিষ্ঠার সঙ্গে রাজ্য সরকারকে পরিচালনা করে যাচ্ছি। শ্রেণী বিভক্ত সমাজে দুটো শ্রেণী—শোষক এবং শোষিত। আর, কংগ্রেসিরা যে শ্রেণীর প্রতিনিধিত্ব করছেন তাদের স্বার্থ এই বাজেটের দ্বারা রক্ষিত হবে না। তাই তারা এই বাজেটের বিরোধিতা করবেন, এটাই স্বাভাবিক। এবং মাননীয় অর্থমন্ত্রী তাই পরিষ্কারভাবেই বলেছেন, ক্ষেত মজুর, শ্রমজীবী মানুষের স্বার্থে এই বাজেট তিনি উপস্থাপিত করেছেন। এই বিকল্প নীতি মাননীয় সদস্য সুকুমারবাবু বুঝলেন না। বিকল্প অর্থনীতির মূল কথা হচ্ছে, আভ্যন্তরিত সম্পদ সংগ্রহ করার মধ্যে দিয়ে কর্মসংস্থান-এর সুযোগ সৃষ্টি করা এবং উন্নয়ন করা। এই নীতি দেশ-জাতি এবং সমাজের চাহিদা মেটাবে। ওরা বৈদেশিক ঋণ নিতে নিতে এমন একটা অবস্থার সৃষ্টি করেছেন যে ধার শোধ করা দূরে থাক সুদ দিতে দিতেই সব টাকা চলে যাচ্ছে। এটা ঐ কেন্দ্রীয় অর্থমন্ত্রী মনমোহন সিং-এর মুক্ত অর্থনীতির ফল। অবস্থাটা এই জায়গায় এবং আজকে দেশের সার্বভৌমত্ব বিসর্জন যাওয়ার পথে। তাই আমি উত্তর বাংলার উন্নয়নের জন্য প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণের জন্য আবেদন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[3-50 — 4-00 p.m.]

**শ্রী জটু লাহিড়ি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী দীর্ঘ যে বাজেট ভাষণ রেখেছেন তাতে গত বছর সাধারণ মানুষকে যে ফানুষ দেখিয়েছেন, এবারেও সেই উন্নয়নের কথা বলা হয়েছে, দেশের সার্বিক অর্থনীতির নানা দিকে নানা কল্যাণের কথা বলেছেন। তিনি একটা কথা গরুর গল্পের মতো বলেন যে ভূমি সংস্কার ও কৃষিতে বিপ্লব, মনে হয় তিনিই যেন এর স্রষ্টা। ভূমি সংস্কার কংগ্রেস আমলে শুরু হয়েছে। একটু আগে সরকার পক্ষের একজন সদস্য নেতাজীর কথা বলছিলেন। নেতাজী বলেছিলেন আগে কংগ্রেস সদস্য হও তারপর ফরোয়ার্ড ব্লকের সদস্য হবে, তাই আগে সেই শিক্ষাটা নেওয়া দরকার। নেতাজী নিয়ে ব্যবসা করার জন্য কথা বললে হবে না। এখানে অসীমবাবু ভূমি সংস্কার আর কৃষিতে বিপ্লবের কথা বলেন, কিন্তু এটা কংগ্রেস আমলে শুরু হয়েছে। পশ্চিমবঙ্গে চালে আপনারা প্রথম, ১১৮ লক্ষ টন চাল তৈরি হচ্ছে। পশ্চিমবঙ্গ চালে প্রথম একথা সবাই জানে কিন্তু বিহার, উত্তরপ্রদেশ, উড়িষ্যা যদি চালে প্রথম হয়ে যায় আর পশ্চিমবঙ্গ যদি এই নীলমনি নিয়ে প্রথম না হতে পারে তাহলে আপনাদের আর মুখ লুকোবার জায়গা থাকবে না। এবারে আপনি বাজেট বক্তব্যে বলেছেন যে চাল কল মালিকদের কাছ থেকে লেভি আদায় করবেন।

কিন্তু বিগত কয়েক বছরে আপনাদের লক্ষ্যমাত্রার অর্ধেক লেভিও আপনারা আদায় করতে পারেননি। ১৯৯৭-৯৮ সালে এই লেভির লক্ষ্যমাত্র হচ্ছে সাড়ে ৩ লক্ষ মেট্রিক টন। যেখানে খোলা বাজারে চাল বিক্রি করা নিষিদ্ধ সেখানে চোরা পথে এবং পুলিশের সহযোগিতায় সেই ব্যবসা চলছে। আপনি একটা নতুন সিস্টেম আনবেন, মিল থেকে রেশনে চাল আসবে। কি এই সিস্টেম? আপনি রেশন দোকানে চাল আনবেন সাড়ে ৮ টাকা কেজি। মাননীয় অর্থমন্ত্রীর কাছে আমার একটা প্রশ্ন ছিল এবং তার লিখিত উত্তর আজকে পেয়েছি, প্রশ্নটি ছিল হাওড়া জেলায় রেশন কার্ডের সংখ্যা কত, ১৩ লক্ষ ৯৫ হাজার ৭৬৩টি, তার মানে প্রায় ১৪ লক্ষের মতো। প্রশ্ন ছিল ১৯৯৬ মেট্রিক টন চাল দিয়েছেন, আর ৫০ হাজার ৩৩৪ মেট্রিক টন গম দিয়েছেন এক বছরে। অসীমবাবু আপনি চালে প্রথম, আর রেশন দোকানে সারা বছরে ৫ হাজার ১২৯ মেট্রিক টন চাল ১৪ লক্ষ মানুষকে দেওয়া হচ্ছে। বছরে ৫২টি সপ্তাহ, যদি হিসাব করি তাহলে কি দেখা যায় ৮০ গ্রাম করে চাল এই বিধিবদ্ধ রেশন দোকানগুলিতে আপনারা দিচ্ছেন। আপনারা এটা হিসাব করেছেন কি? যদিও চাল উৎপাদন হচ্ছে কিন্তু আপনাদের সুষ্ঠু বন্টন ব্যবস্থা কোথায়? সেই চাল দেওয়ার কি ব্যবস্থা করেছেন। বাংলার চাল বাংলার বাইরে চলে যাচ্ছে।

মানুষ তার নিজের প্রয়োজনে বাঁচবার চেষ্টা করছে, বেশি করে ফসল ফলাচ্ছে। মানুষ নিজের প্রয়োজনেই আলু এবং ধানের উৎপাদন করছে। কারণ সে জানে এ ছাড়া তার বাঁচবার রাস্তা নেই। এতে আপনাদের কি কৃতিত্ব? কেন্দ্রীয় সরকারের ভরতুকিতে সার আসছে, তাই দিয়ে চাষী কিছু উৎপাদন করছে। যে দায়িত্ব আপনাদের পালন করা উচিত সে দায়িত্ব কি আপনারা পালন করতে পারছেন? সংরক্ষণের ব্যবস্থা করতে পেরেছেন? চাষী আলু উৎপাদন করে তা নিয়ে রাস্তার ধারে বসে হাহাকার করছে। আপনারা রক্ষণাবেক্ষণের কোনও ব্যবস্থা করতে পারছেন না। বন্ড নিয়ে চোরাবাজারি শুরু হয়ে গেছে, ব্ল্যাক-মার্কেটিং শুরু হয়ে গেছে এসবের বিরুদ্ধে কি ব্যবস্থা নিচ্ছেন? মাননীয় অর্থমন্ত্রী, আপনি শুধু আপনার পছন্দমতো জিনিসগুলো আর্থিক সমীক্ষায় দেখিয়ে দেন—এই করেছি, ঐ করেছি। কি কি দেখান—এক নম্বর, ক্ষেতমজুরদের একটা তুলনামূলক হিসাব দেখান, কিন্তু তা সারা ভারতবর্ষের পরিপ্রেক্ষিতে নয়, এ রাজ্যের বার্ষিক গড় মজুরির বৃদ্ধির হিসাব। আপনি বলেছেন, এ রাজ্যে ক্ষেতমজুরদের মজুরি ১৯৯২-৯৩ সালে ছিল ২৭ টাকা ১৫ পয়সা, ১৯৯৩-৯৪ সালে তা হয়েছিল ২৮ টাকা ৩৬ পয়সা, ১৯৯৪-৯৫ সালে তা হয়েছিল ২৯ টাকা ৭১ পয়সা এবং ১৯৯৫-৯৬ সালে তা হয়েছে ৩১ টাকা ৪৭ পয়সা। এই হিসাবটা দেখিয়ে আপনি বলছেন, 'দেখুন পশ্চিমবাংলায় কিভাবে ক্ষেতমজুরদের মজুরি বৃদ্ধি পেয়েছে।' কিন্তু আমার আপনার কাছে প্রশ্ন, এটা কি সর্ব-ভারতীয় রেকর্ড? হরিয়ানায় ক্ষেতমজুরদের গড় মজুরি কত? পাঞ্জাবে কি? মহারাষ্ট্রে কি? আপনি বিভিন্ন রাজ্যের তুলনামূলক হিসাব আপনার আর্থিক সমীক্ষায় দেখান না। সেগুলো দেখান। আপনাকে জিজ্ঞাসা করলেই আপনি বনসৃজনের কথা বলবেন, ভূমি সংস্কারের কথা বলবেন এবং শেষে কৃষির কথা বলবেন যাতে আপনার সরকারের কোনও কৃতিত্ব নেই। বিগত পাঁচ বছর ধরে আপনি আপনার বাজেট বক্তৃতায় শিল্পায়নের কথা বলে আসছেন। ১৯৯১ সাল থেকে ১৯৯৬ সাল পর্যন্ত ১৪০৬-টি শিল্পে বিনিয়োগ অনুমোদিত হয়েছে। বিগত পাঁচ বছরে ৬,৭২৮ কোটি টাকার বিনিয়োগ হয়েছে ২১৪-টা প্রকল্পে। পাঁচ

বছরে ১৪০৬-টি শিল্প অনুমোদন পেল, কিন্তু বিনিয়োগ হল কটায়, না মাত্র ২১৪টা শিল্পে ৬,৭২৮ কোটি টাকা ৩১,৫২৭ কোটি টাকার জায়গায়। আর কতজনের কর্মসংস্থান হ'ল? মাত্র ১৯,০০০ কর্মীর। গড়ে প্রতি এক একটা বছরে মাত্র তিন জনের একটু বেশি মানুষের। অথচ রাজ্যে সাড়ে ৫৪ লক্ষ মানুষ বেকার। বাজেট বক্তৃতায় আপনি বলেছেন, ফুডগ্রেনস প্রোডাকশনের মধ্যে দিয়ে আপনি নাকি কর্ম-সংস্থানের ব্যবস্থা করবেন। ৬ লক্ষ মানুষের কর্মসংস্থানের ব্যবস্থা হবে। এর আগে স্বনির্ভরতার কথা বলে, ব্যাঙ্ক লোন ইত্যাদির কথা বলে ৫/৬ বছর চালিয়ে দিয়েছেন। বেকারদের স্বনির্ভর করবেন বলেছিলেন। আগামী দিনে এই যে ৬-লক্ষ'র কথা বলছেন, এটা কি হবে জানি না। পাঁচ বছর শিল্প স্থাপনের মধ্যে দিয়ে মাত্র ১৯ হাজার কর্মী নিয়োগ করা সম্ভব হয়েছে। রাজ্যে সাড়ে ৫৪ লক্ষ বেকার, কিভাবে পশ্চিমবাংলার বেকার সমস্যার সমাধান করবেন। পশ্চিমবাংলায় কোনও উন্নয়ন পরিকল্পনা নেই, শুধু রাজনৈতিক কথা বলে মানুষকে বিভ্রান্ত করা হচ্ছে এবং পশ্চিমবাংলাকে রসাতলে নিয়ে যাওয়া হচ্ছে। এটা আজকে পশ্চিম বাংলার মানুষকে বুঝতে হবে যে, তাদের আপনারা গত ২০ বছরে কি দিলেন। কোনও জায়গায় কোনও উন্নয়ন আপনারা করেছেন? শিক্ষা, স্বাস্থ্য, শিল্প, সর্বক্ষেত্রে আপনারা ব্যর্থ। আপনাদের নিজেদের সরকারি অধিগ্রহণ করা শিল্পগুলোতে কোটি কোটি টাকা লোকসান যাচ্ছে। সেগুলিকে যদি ভায়াবেল করতে পারতেন, যদি স্বয়ং সম্পূর্ণ করতে পারতেন তাহলে সত্যিই খুশি হতাম। এই কথা বলে এই বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[4-00 — 4-10 p.m.]

**শ্রী কিরীটী বাগদি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ১৭ তারিখে মাননীয় অর্থমন্ত্রী ১৯৯৭-৯৮ সালের যে বাজেট পেশ করেছেন সেই বাজেটকে আমি পূর্ণ সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। আজকে বিরোধী বন্ধুরা বিরোধিতা করতে হয় বলেই বিরোধিতা করেছেন। কারণ আজকে বাজেটে যে ভাল দিকগুলি আছে সেগুলি নজরে আনেননি। সেইজন্য আজকে বিরোধিতা করার জন্য বিরোধিতা করেছেন। এবার আমি বাজেটের উপর কয়েকটি কথা বলতে চাই, সেচ ব্যবস্থার উন্নতিকরণের জন্য বিদ্যুতের কথা তিনি বাজেটে রেখেছেন। এই বিদ্যুৎ না হলে সেচের তথা কৃষির উৎপাদন ঠিকমতো হবে না। কিন্তু এক শ্রেণীর আমলারা সেচের জন্য বিদ্যুতের ব্যবস্থা যাতে কার্যকর না হয় তারজন্য ষড়যন্ত্র করছে। আমি জানি না, তারা এই ষড়যন্ত্র কাদের সঙ্গে সলাপরামর্শ করে করছেন। বিদ্যুতের সরঞ্জাম থাকা সত্ত্বেও সেই বিদ্যুতকে কাজে লাগাবার জন্য তাদের কাছে হন্যে হয়ে ঘুরতে হচ্ছে। যার জন্য কৃষকের কৃষির উৎপাদন ক্ষতিগ্রস্থ হচ্ছে। সেইজন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যাতে তিনি এই বিষয়ে নজর দেন এবং কাজগুলি যাতে সুষ্ঠুভাবে হয়। আর একটি কথা বলছি, এই বাজেটে ভূমিহীন ক্ষেত-মজুদের জন্য যে প্রভিডেন্ট ফান্ড চালু করেছেন তারজন্য তাকে ধন্যবাদ জানাই। গরিব মানুষ, পিছিয়ে পড়া মানুষদের জন্য তিনি এই প্রভিডেন্ট ফান্ড চালু করেছেন। এই প্রসঙ্গে আমি একটি কথা বলতে চাই, গরিব ক্ষেত-মজুর এবং কৃষকদের সাথে সাথে যাতে রিক্সা শ্রমিক এবং ভ্যান শ্রমিকদের সংযুক্ত করেন তারজন্য আমি অনুরোধ করব। মাননীয় মন্ত্রী মহাশয় বাজেটের মধ্যে রেখেছেন ১৮ থেকে ৫৫ বছর বয়স পর্যন্ত সীমারেখা করেছেন। আমি এই ব্যাপারে অনুরোধ করব এটা ১৮ বছর থেকে ৫০ বছর বয়স

পর্যন্ত করার জন্য। তার কারণ, দেখা যাচ্ছে ২৪/২৫ বছর বয়স পর্যন্ত মানুষের ভাল স্বাস্থ্য থাকে। তারপর প্রোটিনের অভাবে দুর্বল হয়ে যায়। সেইজন্য বয়সের সীমারেখাটা যাতে ৫০ করা হয় তারজন্য আবেদন রাখছি। তারপর এই বার্দ্ধক্য ভাতা বা বিধবা ভাতা চালু করার যে প্রস্তাব রেখেছেন সেই প্রস্তাবকে আমি সাধুবাদ এবং ধন্যবাদ জানাচ্ছি। মাননীয় মন্ত্রী মহাশয়ের আমি দৃষ্টি আকর্ষণ করছি, এটা ৩০০ টাকা না করে ২০০ টাকা করে যদি ব্যাপক মানুষকে টেনে আনতে পারেন তাহলে আমার মনে হয় আরও পরিপূর্ণ করা যায় এবং আরও বেশি লোককে এর আওতার মধ্যে নিয়ে আনা যায়। এই কথা বলে এই বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কমলকান্তি গুহ :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী ১৭ই মার্চ যে বাজেট বক্তব্য রেখেছেন—এবারকার এই বক্তব্য রাখার সময় লক্ষ্য করলাম গত প্রত্যেক বছর তিনি তিস্তা সেচ প্রকল্প নিয়ে কথা বলেছেন, আশ্বাস দিয়েছেন। এবার তার বক্তব্যের মধ্যে তিস্তা সেচ প্রকল্প নিয়ে কোনও কথা তিনি বলেননি। তার যে আর্থিক সমীক্ষা আমরা দেখেছি, তাতে তিনি একটা লাইন বলেছেন যে তিস্তা সেচ প্রকল্পের কাজ চলছে। তিস্তা সেচ প্রকল্পের দুটি পর্যায়, প্রথম এবং দ্বিতীয়। প্রথম পর্যায়ের কাজ চলছে। প্রথম পর্যায়ের কাজ কতদিনে শেষ হবে, তিনি সে সম্বন্ধে কিছু বলেননি। গতকাল সেচমন্ত্রী এক প্রশ্নের উত্তরে বললেন যে আশা করা যাচ্ছে চার বছরের মধ্যে তিস্তা প্রকল্পের কাজ শেষ হবে। এখানে দুজনেই একটু লুকোচুরি খেলেছেন। সেচমন্ত্রী বলেছেন আগামী চার বছরের মধ্যে তিস্তা প্রকল্পের কাজ শেষ হবে সেটা পরিষ্কার ভাবে বলেননি। সেখানে এক গদ তিনি গাইছেন, কেন্দ্র টাকা দিচ্ছে না। কেন্দ্র মাত্র ৪০ কোটি টাকা দিয়েছে, আর ৫২৫ কোটি টাকা রাজ্য খরচ করেছে। ৭৬ সালে এই প্রকল্প শুরু হয়েছিল, তখন আবদুল গনিখান চৌধুরি সেচমন্ত্রী ছিলেন। তিনি এই প্রকল্পের বরাদ্দ ধরেছিলেন ৫৪০ কোটি টাকা। আজকে ২০ বছর চলে গেছে, তিস্তা প্রকল্পের প্রথম পর্যায়ের কাজের সিকি ভাগ শেষ হয়নি। আমার ধারণা যে দেড় হাজার কোটি টাকা লাগবে গোটা তিস্তা প্রকল্পটা শেষ করতে, দেরি হলে আরও বেশি লাগবে। কিন্তু এত টাকা আসবে কি করে? কিন্তু কেন্দ্রের উপর চাপ দেওয়া হচ্ছে না। এবার ওরা বলছেন ৪০ কোটি টাকা কেন্দ্র তাদের দিয়েছে। সেইজন্য আমি বারবার দাবি করছি, এটাকে জাতীয় প্রকল্প হিসাবে ঘোষণা করা হোক। তিস্তা সেচ প্রকল্পের দায়িত্ব কেন্দ্রের হাতে তুলে দেওয়া হোক তাহলে উত্তরবঙ্গে কৃষকরা বাঁচবে। আবার তিস্তার সঙ্গে সংস্কারের কথা বলা হচ্ছে। সংকোশ প্রকল্পের কথা বলা হচ্ছে। তিস্তা প্রকল্প যখন এখনও শেষ হল না, কবে শেষ হবে জানা যাচ্ছে না, সেখানে আবার সংকোশের কথা বলা হচ্ছে। হাসিনা আবার বলছে সংকোশ তাদের সর্বনাশ, সেই জন্য তিস্তার জল চাই। এছাড়াও পশ্চিমবাংলার আরও ৪৫টা নদী, উপনদীর জলের অংশ তারা চেয়েছে। সুতরাং এই তিস্তা সেচ প্রকল্প যাতে তাড়াতাড়ি শেষ হয় তার জন্য কেন্দ্রীয় সরকারের উপর চাপ দিন এবং কেন্দ্রীয় সরকারের কাছ থেকে টাকা চান। এত সেচের ব্যাপার গেল। এবার পরিবহনের কথা বলি। উত্তরবঙ্গে বৃহৎ শিল্প হবে না, শিল্পপতিরা ওখানে যেতে চাইছে না, কারণ যোগাযোগ ব্যবস্থা ঠিক নেই, পরিবহন ব্যবস্থা ঠিক নেই। এবারে কেন্দ্রীয় রেল বাজেটে আমাদের রেলমন্ত্রী পশ্চিমবঙ্গকে দারুণভাবে বঞ্চিত করেছে। পরিবহন ব্যবস্থা ভাল নয়, তার কারণ রাস্তাগুলো ভেঙে চুরমার হয়ে গেছে।

এক্সপ্রেস হাইওয়ে সম্পর্কে শুনেছিলাম। এখন আর সে সম্বন্ধে কিছু বলছেন না। রাস্তার অবস্থা খারাপ, রেল চলাচলের ব্যবস্থা নেই।

[4-10 — 4-20 p.m.]

ফলে আমাদের উত্তরবঙ্গে এখান থেকে যেতে ২০ ঘন্টা, ২৪ ঘন্টাও লেগে যাচ্ছে। এখানে বীরভূমের এক মাননীয় সদস্য মেনশন আওয়ারে বলছিলেন যে শ্রী সোমনাথ চ্যাটার্জি এবারে সেরা সাংসদ হিসাবে অভিনন্দিত হয়েছেন। আমরাও অভিনন্দন জানিয়েছি। সেটা আমি টি. ভি.-তে কালকে দেখছিলাম যে মাননীয় রাষ্ট্রপতি সোমনাথবাবুকে পুরস্কার দিচ্ছেন সেরা সাংসদের। আর এই পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রী হচ্ছেন সেরা রাজনীতিবিদ। সেরা হলেও কিন্তু তার নীট ফল আমাদের কাছে শূন্য। এরা দুজন নেতৃত্ব দিয়ে, যোগ্যতা দিয়ে কেন্দ্রের কাছ থেকে আমাদের জন্য কিছুই আদায় করতে পারছেন না। বরং কেন্দ্রের কথায় বিভ্রান্ত হয়ে এরা সমস্ত হাত উজাড় করে দিচ্ছেন। কেন্দ্রের নরসিমা রাও-এর কথায় ভুলে উনি তিন বিঘা বাংলাদেশকে হস্তান্তর করলেন তারপর দেবগৌড়ার কথায় জ্যোতি বসু গ্যাস খেয়ে পশ্চিমবঙ্গকে বঞ্চিত করে গঙ্গার জল বাংলাদেশকে দিয়ে এখন পস্তাচ্ছেন এবং তাই সংকোশ প্রকল্প তার মাথায় ঢুকেছে যে কি করে ডেফিসিট মেক আপ করা যায়। একজন সেরা সাংসদ এবং আর একজন সেরা রাজনীতিবিদ, কিন্তু পশ্চিমবঙ্গের প্রতি বঞ্চনা কংগ্রেস আমলে যা ছিল যুক্তফ্রন্টের আমলেও সেখানেই দাঁড়িয়ে আছে। ডালখোলা এবং কিসেনগঞ্জের ওখানে রেলের লেভেল ক্রশিং-এর ব্যাপারটাও আপনারা আদায় করতে পারলেন না। বালুরঘাট মালদহ রেল লাইন তো দূরের কথা একটা লেভেল ক্রশিং-এর ব্যাপারটা আদায় করার ক্ষমতা আপনাদের নেই। আর পশ্চিমবঙ্গের লোককে বিভ্রান্ত করছেন। সারা ভারতবর্ষে জ্যোতিবাবুর দারুণ ইমেজ। প্রধানমন্ত্রী হিসাবে তাকে চায় সবাই। অথচ একটা দাবি আদায় করে নিয়ে এসে আমাদের প্রতিদিনের যন্ত্রণা সামান্য লাঘব করবেন সে ক্ষমতাটুকু পর্যন্ত তাদের নেই। এবারে ভূমি সংস্কারের কথায় আসি। গত ৪ বছর ধরে আমি আপনাদের একথাটা বলছি যে ভূমি সংস্কার তো হয়েছে, অনেক আন্দোলনের মধ্যে দিয়ে বহু জমি গরিব কৃষকদের আমরা দিয়েছি, তাদের পাট্টা দিয়েছি কিন্তু এখন তাদের হাতে সেই জমির কতটুকু আছে তা তদন্ত করে দেখা হোক। আমাদের যা খবর তা হচ্ছে এই সমস্ত জমি ধনী কৃষকরা আবার কিনে নিচ্ছে তাদের দারিদ্রতার সুযোগ নিয়ে সেখানে লিজ প্রথা চালু হয়ে গিয়েছে। কৃষকদের জমি লিজ নিচ্ছে ব্যবসায়িরা। ফলে তাদের ঘরে সেই জমি চলে যাচ্ছে। ভূমি সংস্কারের অর্থ হচ্ছে প্রকৃত কৃষকদের মধ্যে জমি বন্টিত হবে, কেউ অতিরিক্ত জমি রাখতে পারবে না। তাদের অর্থনীতি একটা জায়গায় দাঁড়াবে। এটাই হচেছ ভূমি সংস্কার। কিন্তু আপনাদের ভূমি সংস্কার ব্যর্থ হয়ে যাচ্ছে। এখনও সময় আছে, যদি ব্যবস্থা নেন তাহলে কৃষকদের হাতে জমি থাকবে, তা না হ'লে ৫/১০ বছর বাদে দেখা যাবে সাধারণ কৃষকদের হাতে আর জমি থাকছে না। আপনি গঙ্গা, পদ্মার ভাঙনের কথা বলেছেন। গঙ্গা, পদ্মার ভাঙ্গনে মুর্শিদাবাদ, নদীয়া ইত্যাদি জেলার সর্বনাশ হয়ে যাচ্ছে। আপনি কিন্তু উত্তরবঙ্গের নদী ভাঙ্গনের কথা বলেননি। আপনি উত্তরবঙ্গে গিয়ে বলে এসেছিলেন যে নদীবাঁধ মেরামত করার জন্য এবং নদীর ভাঙ্গন প্রতিরোধ করার জন্য ১২ কোটি টাকা দেবেন। এখনও পর্যন্ত ১।। কোটি টাকা দিয়েছেন। আপনি ভদ্রলোক, পন্ডিত লোক, শিক্ষিত লোক কিন্তু আপনিও ধীরে ধীরে এই শঠতার আশ্রয় নিয়ে উত্তরবঙ্গ-

এর লোককে দিনের পর দিন বঞ্চিত করছেন। নিজে বলে এলেন ১২ কোটি টাকা সেচ দপ্তরকে দেবেন আর সেচ দপ্তরের মন্ত্রীরা বলছেন, এবারে উত্তরবঙ্গে যদি ভয়াবহ বন্যা হয়—যা হবার সম্ভবনা আছে—তাহলে জলপাইগুড়ি, কোচবিহার শেষ হয়ে যাবে।

সেচ দপ্তরের আপনার সহযোগী মন্ত্রীদের কাছ থেকে একথা শুনবার পর উত্তরবঙ্গের লোকেরা ভীষণ শঙ্কার মধ্যে দিন কাটাচ্ছেন। আর একটি ব্যাপারে আপনি গতবারের মতো কথা বলেছেন। গতবার আপনি বলেছিলেন—বার্ধক্য ভাতা এবং কৃষি পেনশন ১০০ টাকার জায়গায় ২০০ টাকা করা হবে। আমি বলেছিলাম—দোহাই অর্থমন্ত্রী, ২০০ টাকার দরকার নেই, কিন্তু নিয়মিত তারা যেন ১০০ টাকাই পান। আপনি ১০০ টাকাও তাদের নিয়মিত দিতে পারেননি। এবারে বলছেন—তাদের ৩০০ টাকা করে দেব। যেখানে ১০০ টাকা করে দিতে পারলেন না তখন এসব বাহাদুরির কথা বলে কি লাভ হচ্ছে? ইতিমধ্যে বহু কৃষক পেনশন না পেয়ে মারা গেছেন। সেসব মানুষের অভিশাপ আপনাকে কুড়াতে হবে জানবেন।

আপনি বলেছেন—কৃষিতে উৎপাদন বেড়েছে। হ্যাঁ, ঠিক কথা, কৃষিতে উৎপাদন বেড়েছে, কিন্তু কৃষকদের সর্বনাশ হয়ে যাচ্ছে। পাটের উৎপাদন বেড়েছে, কিন্তু আজকে পাটের দাম ২০০ টাকা কুইন্টাল। ১৯৩৭ সালের ২৩শে সেপ্টেম্বর যুক্ত বাংলার বিধানসভায় কৃষি বাজেটের দিন, সেদিন এখান থেকে আওয়াজ উঠেছিল—এক মন পাট বিক্রি করে কৃষকরা যেন দুই মন চাল পায়। সেদিনের কংগ্রেসের সেই দাবির সঙ্গে মুসলিম লিগ এম. এল. এ.-রা হাত মিলিয়ে হাউস থেকে চলে যাচ্ছিলেন। কিন্তু মন্ত্রীরা সেদিন তাদের হাত ধরে টেনে আটকেছিলেন, কারণ তারা চলে গেলে সেদিন মন্ত্রিসভার পতন হ'ত। সেদিন থেকে আমরা আওয়াজ তুলেছি—পাটের ন্যায্য মূল্য যেন কৃষকরা পায়। কিন্তু পাটের ন্যায্য মূল্য তারা পাচ্ছেন না। আপনাদের দিল্লির প্রভু দেবেগৌড়া আপনাদের জ্যোতিবাবুর কথা ছাড়া চলেন না, কিন্তু এবারে জে. সি. আই.-কে দিয়ে এক গাঁট পাটও কেনাতে পারলেন না। আমরা জ্যোতিবাবুকে বলেছিলাম—ডিস্ট্রেস সেলের হাত থেকে চাষীদের বাঁচাতে সরকারি লেভেলে পাট কেনার ব্যবস্থা করুন। আর জ্যোতিবাবু ডিসেম্বর মাসে বললেন—জে. সি. আই.-কে বলব পাট কিনতে। কিন্তু আজও জে. সি. আই. এক গাঁট পাটও কিনতে পারল না। উৎপাদন বেড়েছে, কৃষকদের সর্বনাশ হয়েছে। আজকে আলুর উৎপাদন বেড়েছে এবং তারফলে মহাদেব যেভাবে সতীর দেহ ঘাড়ে তুলে এক স্থান থেকে আর এক স্থানে ঘুরেছিলেন, আজকে সেইভাবে আলুর বস্তা মাথায় তুলে কোথায় আলু রাখবেন তারজন্য চাষীরা এক কোল্ড স্টোরেজ থেকে আর এক কোল্ড স্টোরেজে ঘুরে বেড়াচ্ছে। আপনার লজ্জা নেই, আপনি পাটশিল্পর ব্যাপারে বলেছেন—পাকিস্তান এবং চীনে পাটশিল্পে আধুনিকীকরণ হয়েছে, ফলে বিশ্বের বাজারে আমরা তাদের সঙ্গে কমপিটিশনে পারছি না। পাঁচটা দেশে পাট হয়। দেশগুলি হ'ল ভারতবর্ষ, বাংলাদেশ, চিন, থাইল্যান্ড এবং ব্রাজিল। পাকিস্তানে পাট হয় না। সেই পাকিস্তান আজকে ২০টি আধুনিক পাটকল বসিয়েছে এবং ভারতবর্ষ ও বাংলাদেশ থেকে পাট কিনে বিশ্বের বাজার অধিকার করে বসেছে। আমরা সেখানে হঠে যাচ্ছি। এত কথা বলেছেন ; পেট্রো কেমিক্যালস, ইলেক্ট্রিক সাব-স্টেশন করবেন বলেছেন, কিন্তু কৃষকদের বাঁচাবার জন্য আপনি পৃথিবীর যেসব দেশ, বিশেষ করে চিন যেসব আধুনিক যন্ত্র বসিয়েছে পাটকলগুলিতে তার প্রযুক্তি এনে এখানকার পাটশিল্পকে বাঁচবার পক্ষে কোনও কথা বলেননি।

বরং আর্থিক সমীক্ষায় বলেছেন—এই পাটচাষ শেষ হয়ে যাক। আপনি দায়সারাভাবে বলেছেন—আলুর উৎপাদন বেড়েছে। অথচ প্রয়োজনীয় হিমঘর নেই। আপনি শিল্পের কথা বলছেন, কিন্তু কোল্ড স্টোরেজ বাড়াবার জন্য কোনও ব্যবস্থা গ্রহণ করেননি।

[4-20 — 4-30 p.m.]

সেই দিনকে বীরেনবাবু, আমাদের কৃষি বিপণন মন্ত্রী একটা স্টেটমেন্ট দিয়েছেন হাউসের মধ্যে যে কিভাবে আলু রাখা যাবে, কোন কোন তারিখে কি করতে হবে। সেখানে উত্তরবঙ্গে কটা হিমঘর আছে বলতে গিয়ে বলেছেন যে কুচবিহারে ২টি এবং জলপাইগুড়িতে দুটি হিমঘর আছে। আমি জলপাইগুড়ি তন্ন তন্ন করে খুঁজলাম জলপাইগুড়িতে একটা একটা কোল্ড স্টোরেজ আছে। বনমালি রায় এবং আমার প্রচেষ্টায় সেই কোল্ড স্টোরেজ হয়েছিল সমবায়ের ভিত্তিতে। আর কোনও কোল্ড স্টোরেজ জলপাইগুড়িতে নেই। এই কথা বলতে হল, আপনারা কোল্ড স্টোরেজ বাড়াবেন না? কৃষকরা সর্বশান্ত হয়ে গয়না ঘটিবাটি বিক্রি করে ধার করে আবাদ করে। সেখানে পাটের দাম কমে যাচ্ছে, ২০০ টাকা করে পাটের মণ. আলুর দাম কমে যাচ্ছে। অন্য দিকে সারের দাম বেড়ে যাচ্ছে। এত শিল্পের কথা বলছেন, কৃষকদের বাঁচানোর জন্য বাইরে থেকে প্রযুক্তি এনে আজকে সার কারখানা কেন গড়ে তোলার ব্যবস্থা করছেন না সেটা আমি বুঝে উঠতে পারছি না। পরিবহন, আপনি বলেছেন উত্তরবঙ্গে ৯৪০টি বাস প্রতিদিন চলাচল করে। আমি আপনাকে বলছি এই মুহূর্তে আজকে ২০শে মার্চ আজকে যদি সাড়ে চারশোর বেশি বাস উত্তরবঙ্গ রাষ্ট্রীয় পরিবহনের রাস্তায় নামে তাহলে আমি পদত্যাগ করব আর আপনি যদি মিথ্যা কথা বলেন, অসত্য কথা বলেন তাহলে আপনাকে পদত্যাগ করতে বলবো না, কারণ আপনাকে এখানে দরকার আছে, আপনাকে ক্ষমা চাইতে হবে। আপনি এই অসত্য কথা বলার জন্য ক্ষমা চাইবেন। উত্তরবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন ৪ বছর আগে যেমন ভালভাবে চলছিল, পার্টিবাজি করতে গিয়ে সেটাকে শেষ করে দিয়েছেন। সাড়ে চারশোর বেশি বাস সেখানে চলে না। পুরানো বাস বিক্রি করে দিয়েছেন, তার মধ্যে কতকগুলি ভাল বাস বিক্রি হয়ে গেছে। এই হচ্ছে উত্তরবঙ্গ রাষ্ট্রীয় পরিবহনের অবস্থা। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এবার আমি একটু অন্য কথায় যাব, আমাকে একটু সময় দেবেন।

(এই সময় নীল বাতি জ্বলে ওঠে)

গণতান্ত্রিক রাষ্ট্রে তিনটি স্তর। লেজিসলেচার, শাসন বিভাগ এবং বিচার বিভাগ। ভারতবর্ষে আমাদের আগে যারা সরকার চালিয়েছেন তাদের দুর্নীতির জন্য গোটা শাসনবিভাগ আজকে পঙ্গু হয়ে যাচ্ছে। পঙ্গু হয়ে যাচ্ছে তাদের দুর্নীতির জন্য অযোগ্যতার জন্য। বিচার বিভাগ কিছু কিছু তাদের শাস্তি দিয়েছে। বিচার বিভাগের উপর লোকের আস্থা বেড়ে গিয়েছে। কিন্তু একটা বিপদের সূচনা দেখা যাচ্ছে শাসন বিভাগের অযোগ্যতার জন্য। শাসনবিভাগের গরিষ্ঠ অংশ নিয়ে লেজিসলেচার চলে। লেজিসলেচার গোটা ভারতবর্ষে আজকে অকেজো হয়ে যাচ্ছে। সেই কারণে বিচারবিভাগ আস্তে আস্তে প্রচণ্ড ক্ষমতাশালী হচ্ছে। ফরাসি দার্শনিক মন্তেস্কু এই কথা বলেছেন যে এর একটা অংশ ছাপিয়ে যদি ক্ষমতাশালী হয়ে যায় তাহলে সেটা

স্বৈরতন্ত্রের নামান্তর হয়ে যাবে। এই বিচারবিভাগ-এর মধ্যে সৈরতন্ত্রের সূচনা হচ্ছে। আমরা সাধারণ মানুষ, গ্রামেগঞ্জে থাকি। পুলিশ লাঠি চালালে প্রতিবাদ করতে হবে, বি. এস. এফ অত্যাচার করলে প্রতিবাদ করতে হবে। প্রতি মুহূর্তে লক্ষ্যই হবে আমরা বেঁচে থাকি। মিটিং মিছিল করতে গেলে মাইকের পারমিশন লাগে, বলে পারমিশন নিয়ে আসুন। আগের দিন পারমিশন লাগত না। এস. ডি. ও বলছে হাইকোর্টের নির্দেশ। এসপ্ল্যানেড ইস্টে মিটিং করা যাবে না, হাইকোর্টের নির্দেশ। সব কথায় হাইকোর্টের নির্দেশ।

আমাদের হাইকোর্টের নির্দেশে এই কথা বলা হচ্ছে, মানুষ জিজ্ঞাসা করছে। আজকে টিভিতে দেখুন, প্রতিদিন বলা হচ্ছে, হাইকোর্টের নির্দেশে মাইকের অনুমতি নিতে হবে। অমুকখানে মিটিং করা যাবে না। এত সময়ের বেশি মিটিং করা যাবে না। হাইকোর্ট বলতে পারে। শাসনবিভাগ তাকে কাজে পরিণত করবে। কিন্তু দোহাই দেওয়া হচ্ছে কেন হাইকোর্টের? তার কারণ—আপনাদের মধ্যে 'ডাল মে কুছ কালা হ্যায়'। তাই আমি বলছি, এই স্বৈরতন্ত্র বিচার বিভাগের মধ্যে দিয়ে মারবে। সাম্রাজ্যবাদ নাগিনীর মতো বিষাক্ত নিশ্বাস ফেলছে। আজকে লৌহের বাসরে যে ছিদ্র আছে, সাম্রাজ্যবাদের কাছে তার কোনওটা অগম্য নয়। তারা সর্বস্তরে হাত দেবার চেষ্টা করছে। **(এই সময়ে লাল আলো জ্বলে)**—আমরা সাধারণ মানুষের জন্য, খেটে খাওয়া মানুষের জন্য লড়াই করছি। বিচার বিভাগ যদি এইভাবে স্বৈরতন্ত্র হয়ে যায়, আমাদের গণতান্ত্রিক আন্দোলনকে ব্যাহত করবার চেষ্টা করে, আমরা তা মানবো না। আপনাদেরও সতর্ক হতে হবে। এতে শুধু আমাদের মুখ পুড়বে না, আপনাদেরও শেষ করে দেবে। তাই আপনারা যখন শাসন ক্ষমতায় বসে আছেন, আপনারা বিচার বিভাগের রাশটাকে টেনে ধরবার চেষ্টা করুন। এই কথা বলে আমি এই বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি। **(এই সময়ে মাইক অফ হয়ে যায়।)**

**শ্রী ইউনুস সরকার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গত ১৭ তারিখে এই হাউসে মাননীয় অর্থমন্ত্রী যে বাজেট উপস্থাপিত করেছেন, আমি সেই বাজেটকে পূর্ণ সমর্থন করছি। পূর্ণ সমর্থন করছি এই কারণে যে, আপনি জানেন যে, গোটা দেশ আজকে খোলা অর্থনীতির শিকার হয়েছে। উদার অর্থনীতির বিষয়ে আজকে ভারতবর্ষে যে নীতি গৃহীত হয়েছে, বিদেশ থেকে ব্যাপকভাবে আমদানি করে এবং সবাইকে আহ্বান করে আনছে এবং দেশের অভ্যন্তরীণ সার্বভৌমত্বকে বিসর্জন দিয়ে যেভাবে চলছে, এই অবস্থায় দাঁড়িয়ে গোটা দেশটা যখন শ্মশানে পরিণত হয়েছে, ভারতবর্ষ যখন মরুভূমিতে পরিণত হয়েছে, তখন এই অবস্থার মধ্যে থেকে রাজ্য সরকার তার সীমাবদ্ধ আর্থিক ক্ষমতার মধ্যে থেকে কিভাবে বাঁচানো যায়, কঠিনতম অবস্থার মধ্যে কিভাবে পশ্চিমবাংলার অগ্রগতিকে অব্যাহত রাখা যায়, সামনের দিকে নিয়ে যাওয়া যায় তারজন্য একটা চেষ্টা করছেন। সেই কারণে আমি এই বাজেটকে সমর্থন করছি। আমি সমর্থন করতে গিয়ে বলবো, আজকে ভারতবর্ষে বৈদেশিক ঋণ যেভাবে ঘাড়ে চেপেছে, প্রতি বছর যে ঋণ গ্রহণ করেছে, সুদের কিস্তি তার থেকে বেশি দিতে হচ্ছে। যে ঋণটা নেওয়া হচ্ছে—প্রতি বছর ১১.২৩ কোটি টাকা—সেখানে কিস্তি ফেরত দিতে হচ্ছে একটা বছরে ১২.৬৪৯ কোটি টাকা। এইরকম একটা অবস্থায় আমাদের দেশ যখন চলছে, তখন আমাদের রাজ্যে একটা উন্নয়নমুখী বাজেট এখানে উপস্থাপিত হয়েছে। আমরা জানি এই অবস্থার মধ্যে দাঁড়িয়ে যে নীতি পালন করবার চেষ্টা করা হয়েছে সেটা হচ্ছে, কি করে

সাধারণ মানুষের কর্মসংস্থানের ব্যবস্থা করা যায়। কি করে বিকেন্দ্রীকরণের ব্যবস্থা করা যায়। আর্থিক নীতিকে কি করে বাঁচিয়ে রাখা যায়। পশ্চিমবঙ্গের অগ্রগতিকে কি করে রক্ষা করা যায়। সেইক্ষেত্রে আমরা লক্ষ্য করছি, সার্বিকভাবে গোটা দেশের সঙ্গে তুলনা করলে আমরা এই চিত্র পাচ্ছি যে, হ্যাঁ, যেভাবে পরিকল্পনা করা হয়েছে, তাতে সবদিকে থেকে পশ্চিমবাংলা এগিয়ে আছে।

[4-30 — 4-40 p.m.]

পশ্চিমবঙ্গ যে খাদ্যশস্যে উন্নত করেছে একথা অস্বীকার করার উপায় নেই, আজকে যদি অগ্রগতির খতিয়ান তুলে ধরে তাহলে বুঝতে পারবেন কিভাবে উন্নতি করেছে। আজকে আমাদের রাজ্যে উৎপাদন বৃদ্ধি পেয়েছে ৭.৪, সেখানে গোটা দেশের উৎপাদন ৭.১। ১৯৯৬-৯৭ সালে আমাদের ৭.৭ উৎপাদন বৃদ্ধি হয়েছে, সেখানে গোটা দেশে ৬.৭ শতাংশ বৃদ্ধি হয়েছে। এর থেকেই বোঝা যায় যে উৎপাদন বৃদ্ধি হয়েছে, অথচ আপনারা সকলে মিলে বললেন যে পশ্চিমবঙ্গে অগ্রগতি হয়নি। আপনারা পশ্চিমবঙ্গের অগ্রগতি যে হয়েছে সেটা উল্লেখ করতে চান না রাজনৈতিক কারণে। তারা জানেন যে এই রাজ্যের জনগণ তাদের সমর্থন করেনি সেই কারণে অগ্রগতির তথ্যাদি এবং পরিসংখ্যান থাকা সত্ত্বেও অগ্রগতি হয়নি বলে যাচ্ছেন। আমরা জানি উন্নয়নের একটা বড় বাধা হচ্ছে ব্যাংক, সেহ কারণে সরকার তার পরিকল্পনার মধ্যে একটা নিজস্ব ব্যাংক তৈরি করেছেন। অর্থাৎ নিজস্ব অর্থ নিগম তৈরি করেছেন। কিন্তু তা সত্ত্বেও সমস্যার সমাধান করা সম্ভব হবে না। ব্যাংকে যে ঋণের আমানত জমা পড়ে তার ৭০ শতাংশ গ্রামের মানুষেরা দিয়ে থাকে। কৃষকরা তার ৭৩ শতাংশ আমানত জমা করে আর বড়লোক, পুঁজিপতিরা ওই জমা করা টাকাটা ঋণ হিসাবে তুলে নিচ্ছে। সেই কারণে আজকে আমরা দেখছি ৯০ ভাগ বড়লোক পুঁজিপতি শ্রেণী ঋণ হিসাবে তাদের ঘরে টাকা তুলে নিয়ে আসছে। এর ফলে উন্নয়নের ব্যহত হচ্ছে। সেই কারণে এর পরিবর্তন দরকার এবং রাজ্য সরকার এই ব্যবস্থার পরিবর্তন করে অগ্রগতির চেষ্টা করছেন। আজকে আমাদের পশ্চিমবঙ্গে সবচেয়ে বড় বিপদ হচ্ছে ভাঙন, এই ভাঙনের ব্যাপারে বারেবারে আলোচনা হয়েছে। কয়েকটি জেলা বিশেষ করে মুর্শিদাবাদ, মালদহ জেলার বিভিন্ন জায়গায় ব্যাপক ভাঙন দেখা দিচ্ছে। সেই ভাঙন প্রতিরোধের জন্য কেন্দ্রীয় সরকারের কাছে পশ্চিমবঙ্গ সরকারের পক্ষ থেকে বারেবারে যাওয়া হয়েছে। আগের যে কংগ্রেসি সরকার কেন্দ্রে ছিল তখনও আপনাদের প্রতিনিধি সেখানে ছিল এবং অর্থমন্ত্রী ছিলেন, তাদের কাছে বারে বারে যাওয়া হয়েছিল। তারা কোনমতেই পশ্চিমবঙ্গের ভাঙন রোধ করার প্রয়োজন উপলব্ধি করেন নি। এবং ভাঙন কোনওভাবেই রোধ করা যায়নি। কিন্তু এখন অন্তত রাজ্য সরকারের সঙ্গে কেন্দ্রীয় সরকারের এই ভাঙনের ব্যাপারে কথাবার্তা হয়েছে এবং তারা সমীক্ষক দলও পাঠিয়েছেন। একটা ঘোষণাও করেছেন যে স্বল্প মেয়াদি ৩১৫ কোটি টাকার এবং দীর্ঘ মেয়াদি ৬০০ কোটি টাকার একটা পরিকল্পনা। ওই পরিকল্পনা বাস্তবায়িত হলে পরে মালদহ, মুর্শিদাবাদের মানচিত্র খানিকটা ঠিক থাকবে এবং যেসব গরিব মানুষ তাদের ঘরবাড়ি হারিয়েছে তারা আর হারাবে না। তারা যাতে আজকে বাঁচতে পারে তারজন্য রাজ্য সরকার যতটা সম্ভব ব্যবস্থা নেওয়ার নিচ্ছেন। এবং একটা ইন্টারিম ব্যবস্থা হিসাবে অন্তবর্তীকালীন ২০ কোটি টাকা বরাদ্দ করেছেন। এরজন্য মাননীয় অর্থমন্ত্রীকে সাধুবাদ জানাই। ওই অন্তবর্তীকালীন ২০ কোটি টাকা

পাওয়া গেলে কাজটা অন্তত শুরু করা যাবে। আমাদের মালদহ এবং মুর্শিদাবাদ জেলা এবং রাজ্যের যেসব জায়গায় ভাঙন হচ্ছে সেখানে যদি জরুরি ভিত্তিতে কাজ শুরু হয় তাহলে অনেক উপকার হবে। সবচেয়ে বড় কথা হচ্ছে এই কাজের মধ্যে দিয়ে তৃণমূল পর্যন্ত ক্ষমতা দেওয়া হবে এবং সমস্ত মানুষকে এই কাজের সঙ্গে জড়িত করা হবে।

'৯৪ সালের ভাঙনের পর যখন রাজ্য সরকার তাদের অন্যান্য উন্নয়ন খাতের টাকা বাঁচিয়ে এবং ডি. এ. ডি. পি.-র টাকা বাঁচিয়ে, সেই টাকায় ভাঙন প্রতিরোধের কাজ শুরু হল তখন আমরা দেখেছি কংগ্রেসিদের ভূমিকাটা কি? প্রথমে তারা ভাঙন প্রতিরোধের কাজে অংশগ্রহণ করেননি। কিন্তু পরবর্তীকালে দেখলাম, যখন এলাকার মানুষ, পঞ্চায়েতের লোকজন যুক্ত হয়ে সবাই কাজ করতে এগিয়ে এল—বিভাগীয় ইঞ্জিনিয়ারদের তদারকিতে—তখন কংগ্রেস, সি. পি. এম. সবাই একত্রিত হয়ে জলঙ্গীর ভাঙনের প্রতিরোধের কাজে অংশ নেয়। এছাড়া আপ এবং ডাউনে সেই কাজেও আমরা দেখেছি এলাকার মানুষ সহযোগিতা করেছে, সেই কাজ করা সম্ভব হয়েছে। এই কারণে আমরা এই বাজেটকে সমর্থন করতে চাই। যেহেতু তৃণমূল স্তর থেকে এই কাজ করা সম্ভব হয়েছে। এখানে বিরোধী দলনেতা বলেছে, সভাপতির হাতে সব ক্ষমতাগুলি বাঁধা আছে, একটা টিউবওয়েলের জন্য বি. ডি. ও., এস. ডি. ও.-র কাছে আগে যেতে হত, এখন সভাপতির কাছে গেলে সেটা হয়ে যায়। অতীশবাবু বলেছেন, সভাধিপতি একজন রাজনৈতিক ব্যক্তি, তিনি তো রাজনৈতিক ব্যক্তি হবেনই, এখানে আমরা যারা বিধায়ক আছি, আমরা তো রাজনৈতিক ব্যক্তি, কাজেই সভাধিপতির কাছে গেলে আপত্তিটা কোথায়? আজকে পঞ্চায়েতের মাধ্যম দিয়ে জনগণের কল্যাণ সাধনের জন্য যে কাজ করা হচ্ছে, রাস্তাঘাট করা হচ্ছে, এইগুলি তো ভালই হচ্ছে। আমরা ভাঙন প্রতিরোধের কাজ দেখেছি, এইরকম অসংখ্য কাজ আছে, এই বাজেটও দেখেছি, ভাঙন প্রতিরোধের জন্য কিছু কর্মসূচির কথা ঘোষণা করা হয়েছে। যে কর্মসূচিগুলি ঘোষণা করা হয়েছে, সেইগুলি যাতে তৃণমূল স্তর থেকে গ্রহণ করা হয়, সেইদিকে নজর রাখতে হবে। পঞ্চায়েত যাতে কাজগুলি সুষ্ঠুভাবে করতে পারে, জেলা পরিষদ যাতে সেইগুলি দেখতে পারে, সেটাও দেখতে হবে, এটা হলে পরে আমরা যে জায়গায় পিছিয়ে থাকছি সেটা আরো ভালভাবে হতে পারবে। প্রকল্প রচনায় একেবারে নীচের তলার মানুষকে নিয়ে আমরা করতে চাই, অর্থাৎ যারা যে যে পরিকল্পনা রচনা করবেন, সেটা নিয়ে বিচার বিবেচনা করা হবে। দুটো জেলা হলে রাজ্যের ব্যাপার হবে, দুটো ব্লক হলে জেলার ব্যাপার হবে, দুটো গ্রাম পঞ্চায়েত হলে জেলা করবে। এত সুন্দর জিনিস এখানে রাখা হয়েছে। এই নীতিতে চলছে বলে পশ্চিমবাংলার অগ্রগতি আমরা কিছু করতে পারছি। উৎপাদনের ক্ষেত্রেও আমরা দেখেছি, উৎপাদন বৃদ্ধি হয়েছে। শিক্ষার ক্ষেত্রে আমরা লক্ষ্য করে দেখেছি এই সীমাবদ্ধতার মধ্যেও নতুন করে ১ হাজার প্রাথমিক শিক্ষাকেন্দ্র খোলার কথা ঘোষণা করা হয়েছে। এবং প্রত্যেকটি ব্লকে একটি করে উচ্চ মাধ্যমিক স্কুল খোলার কথা ঘোষণা করা হয়েছে, এটাকে সাধুবাদ জানাতেই হয়। কারণ এই যে ঘোষণা এটাতো অগ্রগতি। পশ্চিমবাংলার অগ্রগতি হলে কোনও দল তার থেকে পিছিয়ে থাকতে পারে না। তাই সবার সেটা সমর্থন করা উচিত। সেইজন্য এই বাজেটকে সমর্থন করা যায়। আজকে উৎপাদনের দিক থেকে আমরা দেখছি, ধান উৎপাদনে

আমাদের রাজ্য প্রথমদিকে আছে, মৎস্য চাষের দিক থেকেও আমরা প্রথম স্থানে আছি। পশ্চিমবাংলায় চাল উৎপাদনের বৃদ্ধির হার ৬.৪ শতাংশ।

[4-40 — 4-50 p.m.]

আমরা দেখছি ক্ষুদ্র শিল্পের ক্ষেত্রেও সেই একই অগ্রগতি। ক্ষুদ্র শিল্পের ক্ষেত্রে পশ্চিমবাংলায় যে অগ্রগতি তা আর কোনও রাজ্যে নেই। সেই কারণেই কংগ্রেসিরা এত বিরোধিতা করছে। মাননীয় মন্ত্রীর কাছে আমি অনুরোধ করতে চাই যে অন্তত পক্ষে পঞ্চায়েত-এর শক্তিকে আরও বাড়ানো দরকার। পঞ্চায়েতের স্টাফ আরও বাড়ানো দরকার। পঞ্চায়েত কর্মী, পঞ্চায়েত কাঠামোকে আরও উন্নত করা দরকার নাহলে এই অগ্রগতিকে ধরে রাখা যাবে না। এই অগ্রগতিকে অব্যাহত রাখতে গেলে এটা করতে হবে। সেই অনুরোধ করে, এই বাজেটকে আরেকবার সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী আবু সুফিয়ান সরকার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের পশ্চিমবাংলার মাননীয় অর্থমন্ত্রী গত ১৭ই মার্চ পশ্চিমবঙ্গের ব্যয়-বরাদ্দ পেশ করেছেন এই পবিত্র বিধানসভায়। কিন্তু আমরা তার এই বাজেটকে সমর্থন করতে পারছি না। আমি এর তীব্র বিরোধিতা করছি। তিনি বলেছেন যে এই বাজেট অগ্রগতির বাজেট, এই বাজেট উন্নয়নের বাজেট। আমি মনে করি উনি অর্থনীতিবিদ হিসাবে যে বাজেট এখানে প্লেস করেছেন সেটা একটা প্রতারণার বাজেট। এটা তার এক গুচ্ছ রাজনৈতিক প্রস্তাব শুধুমাত্র। আপনার বাজেট ভাষণে আপনি যা বলেছেন আমি তা পড়ে শোনাচ্ছি। আপনি বলেছেন কৃষিতে ও শিল্পে উৎপাদন বৃদ্ধি এবং বাণিজ্য প্রসারে উৎসাহ দেওয়া হবে যাতে কর্মসংস্থান আরও বৃদ্ধি পায়। আপনি আরও বলেছেন ব্যবসা স্থানান্তরের প্রবণতা রোধ করা হবে যাতে আমরা এখানে শিল্পকে ধরে রাখতে পারি। এই রাজ্য যদি শিল্প গঠনের উপযোগী হয়ে ওঠে, আপনি যদি মনে করেন ইনফ্রাস্ট্রাকচার আছে তাহলে জন মেজর কেন আজকে পশ্চিমবাংলায় লগ্নি করতে পারছেন না। সে প্রশ্নের উত্তর আপনি দেননি। আজকে তাই যদি সত্যি হয় তাহলে আজকে কেন শিল্পপতিরা মহারাষ্ট্র, গুজরাট, উড়িষ্যায় পালিয়ে যেতে চেষ্টা করছে? কেন এখান থেকে চলে যেতে চাইছে। সুতরাং আপনি আমাদের এড়িয়ে যাওয়ার চেষ্টা করছেন। কয়েকটা ফাঁকি শব্দ দিয়ে আমাদের বুঝাবার চেষ্টা করছেন। যদি আমরা ধরে নিই এখানে শিল্প-উপযোগী পরিবেশ তৈরি হবে তাহলে রুগ্ন শিল্পগুলো কিভাবে আবার বেঁচে উঠতে পারে। ভবিষ্যতে আবার জীবিত শিল্পে পরিণত হতে পারে সেকথার কোনও উত্তর আপনার বাজেটে পরিস্ফুট নয়। আমরা যদি ধরে নিই যে এখানে শিল্পের ক্রমবিকাশ ঘটছে তাহলে কেন এখানে নতুন শিল্পপতিরা আসছে না? আমরা তো দেখছি। আজকে আপনারা, আপনাদের সরকারের মন্ত্রীরা পশ্চিমী শক্তিগুলির কাছে ভিক্ষার ঝুলি হাতে নিয়ে ঘুরছেন আর বলছেন পশ্চিমবঙ্গে শিল্প তৈরি কর। কি না কোনও শিল্পপতি এখানে আসছেন না। আমি আরেকটা কথা বলতে চাই, শুধু কলকাতা ভিত্তিক, শুধু শহরভিত্তিক, বা শুধুই দুর্গাপুর বা আসানসোলে শিল্পের পরিবেশ তৈরি করলে কোনদিনই শিল্পের অগ্রগতি ঘটবে না। কোনদিনই পশ্চিমবাংলায় কর্মসংস্থান বৃদ্ধি পাবে না। পিছিয়ে পড়া মানুষের উন্নয়নের জন্য কোনও ইঙ্গিত এই বাজেটের মধ্যে নেই। আপনাদের সরকার পক্ষের সদস্যরাও এই একই অভিযোগ বারেবারে করেছেন। গত বছর

আপনার বাজেট ছিল ৩ হাজার ১৯৫ কোটি টাকার, যার অর্ধেকের বেশি আপনি খরচ করেছিলেন বাকিটা পাবেন। এবছর আপনার বাজেট ৪ হাজার কোটি টাকার নিয়ার অ্যাবাউট ৬.৬ শতাংশ বৃদ্ধি হয়েছে, এর কতটা আপনি খরচ করতে পারবেন তা আপনি বলেননি, এটা শুধুই একটা কাগুজে বাজেট।

আপনারা কৃষিতে বলেছেন যে, ১২০ লক্ষ মেট্রিক টন খাদ্যশস্য উৎপন্ন হয়েছে। এটা আপনারা পরিষ্কারভাবে আমাদের দেখিয়ে দিতে পারবেন কি? এখানে আপনারা মিথ্যা কথা বলেছেন এবং এই বাজেটে প্রতারণা করা হয়েছে। কৃষিতে উৎপাদন, ফসলে উৎপাদন বাড়েনি। কৃষিজাত দ্রব্যেও বাড়েনি। আপনাদের যদি কৃষির জন্য এত দরদ হয়, চাষির জন্য এত দরদ হয়, কৃষক সমাজের জন্য এত আপনারা উন্নয়নের চেষ্টা করেন, তাহলে আপনারা পাটের উপর কি করে কর বসিয়েছেন? পাটজাত দ্রব্যের উপর কি করে কর বসিয়েছেন? আজকে যেখানে চাষিরা দারিদ্র্যসীমার নিচে বাস করছে, সেখানে পাটের বাজার কমে যাচ্ছে, যেখানে আজকে পলিথিন বাজার পাটের বাজারকে নিয়ে নিচ্ছে, সেখানে আপনারা কি করে পাটের উপর কর বসাচ্ছেন? এটা কি সত্য নয় যে, পশ্চিমবঙ্গের বুকে আজকে পাটজাত দ্রব্যকে ইগনোর করা হচ্ছে? যেভাবে আলু বন্ড নিয়ে, প্রকাশ্য দিবালোকে ঘুষ নিয়ে বিক্রি করা হচ্ছে, সেখানে আপনি তার বিরুদ্ধে কোনও ব্যবস্থা করতে পারেননি। আজকে মুখ্যমন্ত্রী জ্যোতি বসুর জমি-জমা আছে কিনা জানি না, পাটের আবাদ বোধহয় উনি করেন না। কিন্তু উনি ডিসেম্বর মাসে বলেছিলেন যে, জে সি আইকে বলতে হবে। আপনারা বলছেন যে, আপনারা কৃষকের বন্ধু। আপনারা বলছেন যে, আপনাদের ইনফ্রাস্ট্রাকচার তৈরি হচ্ছে। আপনারাই বলেছেন যে, কৃষিতে উৎপাদন বাড়বে। এটা আমি কাগজে হিসাব বলেই মনে করি। আপনি ভালো করেই জানেন যে ১০০ দেওয়ার ক্ষমতা নেই, সেখানে ২০০ টাকা বিধবা ভাতা, বার্ধক্য ভাতা দেবেন বলে ঘোষণা করলেন। দুশো টাকা তো দিতে পারলেন না, কিন্তু ৩০০ টাকা এবারে কি করে দেবেন এটা আমার ভাবতে অবাক লাগে। তাই আপনাকে ধন্যবাদ জানাতে পারছি না এবং একজন অর্থনীতিবিদ্ হিসাবে কিভাবে আপনি এই টাকা জোগাড় করবেন তা আমি বুঝতে পারছি না। আপনি এক টাকা আয় হতে না হতেই আর এক টাকা খরচ দেখিয়ে দেন। পশ্চিমবঙ্গে কৃষি, শিল্প, সেচ, বিদ্যুৎ হাসপাতাল সমস্ত ক্ষেত্রেই ব্যর্থ হয়েছে এবং তারজন্য আংশিক নয় পূর্ণভাবেই আপনি দায়ী। এই কারণেই আপনাকে আমি ধন্যবাদ দিতে পারছি না। স্যার, আজকে এই কথা আমি বলতে চাই যে, স্বাস্থ্যকেন্দ্রে চিকিৎসা একেবারেই পঙ্গু হয়ে গেছে। হাসপাতালের দিকে তাকালেই আমাদের মায়া লাগে। জরাজীর্ণ অবস্থায় হাসপাতালগুলি পড়ে আছে। সাধারণ রোগিরা যেতে চায় না। আজকে গ্রামের গরিব মানুষগুলির অবস্থা সবথেকে খারাপ। শহরের মানুষ আপনাদের ত্যাগ করেছে। কিন্তু গ্রামের মানুষগুলি আছে বলে আপনারা পশ্চিমবঙ্গের মসনদে বসে আছেন। অথচ সেই মানুষগুলিকে অবজ্ঞা করছেন এবং হাসপাতালের উন্নয়নের কোনও পরিকল্পনা আপনাদের সরকারের নেই। সেখানে একটা রোগি গেলে অপারেশন ঠিকমতো হয় না। সেলাইনের জায়গায় কেরোসিন দেওয়া হয়। সেই জায়গায় কি করে আপনাকে ধন্যবাদ জানাব আমি বুঝতে পারছি না। আপনারা সার্বিকভাবেই ব্যর্থ হয়েছেন। আপনারা এখানে পশ্চিমবঙ্গের অর্থনীতি এবং অগ্রগতির কথা বলছেন। কিন্তু আপনারা এখানে ২০ বছর বসে আছেন কিন্তু আজকে যাদের বয়স ২১

হয়েছে, সেদিন তাদের বয়স ছিল এক বছর। তাদের কি আপনারা চাকরি দিতে পারবেন। আপনারা তো এখানে কর্মসংস্থানের কথা বলছেন। আপনারা শিল্পে কি ইনফ্রাস্ট্রাকচার স্থাপন করেছেন? বিহার থেকে কি পশ্চিমবঙ্গের লোকসংখ্যা কম? এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী রামপদ সামন্ত :** মাননীয় চেয়ারম্যান স্যার, গত ১৭ তারিখে আমাদের অর্থমন্ত্রী ১৯৯৭-৯৮ সালের যে বাজেট পেশ করেছেন, তাকে আমি পূর্ণভাবে সমর্থন করছি।

[4-50 — 5-00 p.m.]

বিরোধীরা বিরোধিতার কারণে যে অসার যুক্তিগুলো উপস্থাপন করেছেন, সেগুলোর বিরোধিতা করে আমি আমার বক্তব্য রাখতে চাই। আমি বাজেটের ব্যাপারে ভালভাবে পড়াশোনা করে দেখেছি যে এই বাজেট একটা বাস্তবমুখি বাজেট। আমি মনে করি, এই বাজেটের মধ্যে মাননীয় অর্থমন্ত্রীর একটা জনদরদী চিন্তা-ধারার প্রতিফলন রয়েছে। প্রকৃতপক্ষে, এই বাজেটের মধ্যে একদিকে দেখতে পাচ্ছি উৎপাদনমুখি এবং কর্মসংস্থানমুখি বিভিন্ন পরিকল্পনা নেওয়া হয়েছে, সঙ্গে সঙ্গে লক্ষ্য রাখা হয়েছে যে উৎপাদন আরও ৮ পারসেন্ট যাতে বাড়ে সেদিকে দৃষ্টি দেওয়া হয়েছে। সঙ্গে সঙ্গে ৬ লক্ষ লোকের কর্মসংস্থানের যাতে ব্যবস্থা করা হয় তারজন্য নানাবিধ পরিকল্পনা নেওয়া হয়েছে। কর্ম সংস্থানের নামে কংগ্রেস বলেছেন যে চাকরির কথা অর্থমন্ত্রী বলেননি। কিন্তু মাননীয় অর্থমন্ত্রী নানাবিধ কাজের মাধ্যমে চাকরির ব্যবস্থার কথা উল্লেখ করেছেন। যারজন্য ৬ লক্ষ লোকের কর্মের কথা উল্লেখ করা হয়েছে। ভারতবর্ষের সার্বিক পরিস্থিতিতে, বিশেষ করে, গ্যাট চুক্তির মাধ্যমে বিগত কেন্দ্রের কংগ্রেস সরকারের নয়া অর্থনীতি গ্রহণ বা নয়া অর্থনীতির মধ্যে দিয়ে ভারতবর্ষের সমস্ত অংশকে বিদেশের কাছে বিক্রি করার প্রয়াসের ফলে ভারতবর্ষের নানাদিক দিয়ে অবক্ষয় শুরু হয়েছে। এই অবক্ষয়ের কথা কংগ্রেসি বন্ধুদের স্বীকার করতে হবে। কারণ, রাষ্ট্রসংঘের মানব উন্নয়নের এক প্রতিবেদনের ৪৯ পৃষ্ঠায় বলা হয়েছে যারা ঐ অর্থনীতি গ্রহণ করেছেন তাদের নানাবিধ সমস্যা হবে, জনসাধারণের উপর চাপ বাড়বে। এই কারণে মেক্সিকোতে ১৯৯৪ সালে চিয়াপস্ বিদ্রোহ ঘটেছিল, ১৯৯৬ সালে ব্রেজিলে এই নীতি গ্রহণের ফলে মানুষের উপর চাপ বাড়ছে এবং মানবিক উন্নয়ন রিপোর্টে, ১৯৯৪ সালের উন্নয়ন রিপোর্টে দেখেছি, ভারতে ১৯৯১ সালে নয়া অর্থনীতি গ্রহণের ফলে উন্নয়নের দিকে ১৭৩টা দেশের মধ্যে ভারতবর্ষ ১৩৫ নম্বরে এসে পৌঁছেছে। এরই মধ্যে অর্থমন্ত্রী যে পদক্ষেপ, চিন্তা-ভাবনা নিয়ে এই বাজেট করেছেন তার জন্য তিনি অভিনন্দন যোগ্য। তিনি সার্বিকভাবে গ্রামের উন্নয়নের কথা ভেবে গ্রামের উন্নয়নের জন্য টাকার পরিমাণ ৪১৪ কোটি টাকা থেকে বাড়িয়ে ৪৭২ কোটি টাকায় নিয়ে গেছেন। দ্বিতীয়ত স্বাস্থ্য ও পরিবার পরিকল্পনার ক্ষেত্রে তিনি বাজেট বরাদ্দ বাড়ানোর চেষ্টা করেছেন। ১৯০৯ সালের আবগারি আইনে চোলাই মদ তৈরি করা, চালান দেওয়া, বিক্রি করা জামিনযোগ্য অপরাধ বলে মনে করা হত, কিন্তু তিনি সেই আইনকে পরিবর্তন করে জামিন অযোগ্য আইন বলে চালু করেছেন। এইভাবে মানুষের সামাজিক স্বাস্থ্যের পরিবর্তন করার জন্য যে চেষ্টা করেছেন সেটা তার বাজেটের মধ্যে আমরা দেখেছি। পশ্চিমবঙ্গে যে অর্থ

নিগম তৈরি করা হয়েছে, এতদিন তারা রিজার্ভ ব্যাঙ্কের অনুমতি ছাড়া অর্থ সংগ্রহ করতে পারত না। কিন্তু এখন রিজার্ভ ব্যাঙ্ক সেই অনুমতি দিয়েছে। তারা রিজার্ভ ব্যাঙ্কের অনুমতি ছাড়াই অর্থ সংগ্রহ করতে পারেন। এর ফলে আমাদের দেশে ব্যাপক শিল্পায়নের পরিবেশ তৈরি হয়েছে, ব্যাপক অর্থনৈতিক উন্নয়নের পরিবেশ তৈরি হয়েছে। এবং বাজেটে তার প্রতিফলন দেখতে পারি। পরিকাঠামোর উন্নতির জন্য তিনি পশ্চিমবঙ্গে পরিকাঠামো উন্নয়ন নিগম স্থাপন করার চিন্তা করেছেন। এর ফলে ব্রিজ, ইত্যাদি তৈরির মাধ্যমে বড় বড় শিল্প পরিকাঠামো গড়ার জন্য চিন্তা করা হচ্ছে।

বিরোধীরা বন্ধুরা অনেক সময় হলদিয়া নিয়ে আলোচনা করে থাকেন, বিদ্রুপ করে থাকেন, কিন্তু এটা প্রমাণিত হয়েছে যে, এটা মিথ্যা নয়। অর্থমন্ত্রী যে বিভিন্ন বিশাল সামগ্রির উপর কর বসিয়েছেন, এটা বিরোধীদেরও সমর্থন করতে হবে। এই বাজেটের মধ্যে একটা জনদরদী চিন্তার প্রতিফলন দেখতে পাচ্ছি। সেই কারণে এই বাজেটকে সমর্থন করব এবং বিরোধী বন্ধুদেরও বলব সমর্থন করতে। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী তারক বন্দ্যোপাধ্যায় :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গত ১৭ তারিখে পশ্চিমবঙ্গের মাননীয় অর্থমন্ত্রী যে বাজেট পেশ করেছেন, আমি তার বিরোধিতা করছি। আমি মনে করি, এই বাজেট পশ্চিমবাংলাকে আরও সর্বনাশের দিকে নিয়ে যাবে। এই বাজেট খতিয়ে দেখতে গেলে দেখতে পাই, এখানে তিনি বাংলার সার্বিক কল্যাণ সাধনের কথা, বেকার যুবকদের কর্মসংস্থানের কথা। দ্রব্যমূল্য বৃদ্ধি রোধের কথা বলেননি। তিনি অসত্য বলেছেন, সত্যের অপলাপ করেছেন। বিগত বছরগুলোতেও মাননীয় অর্থমন্ত্রী এই বিধানসভায় বাজেট পেশ করার পর বাস্তব পরিস্থিতির সঙ্গে তার কোনও মিল দেখা যায়নি।

দেখছি এই বছর শিক্ষাখাতে তিনি ৪৭ কোটি টাকা বেশি বরাদ্দ করেছেন। এর মধ্যে শিক্ষকদের বেতন বৃদ্ধি হওয়ার ফলে তাদের বেতন দিয়ে ৪০ কোটি টাকার মতো খরচ করবেন। থাকছে মাত্র ৭ কোটি টাকা। পশ্চিমবাংলায় শিক্ষার উন্নয়নের কথা অস্বীকার করতে পারি না। কিন্তু গ্রাম বাংলার প্রাথমিক স্কুলগুলোতে এমন কি শহরের প্রাথমিক স্কুল, মাধ্যমিক স্কুলগুলোতে যে চরম অবস্থা, তাতে শিক্ষা দেওয়ার মতো পরিস্থিতি সেখানে নেই। শিক্ষকদের বেতন দেওয়াই শেষ কথা নয়, ছাত্রদের স্বার্থে, পশ্চিমবাংলায় শিক্ষার অগ্রগতি ঘটাতে যে পরিস্থিতি দরকার, যে প্রয়োজনীয় সামগ্রী দরকার, তা এই বরাদ্দের মধ্যে সম্ভব নয়। আমি বলতে চাই, শিক্ষাক্ষেত্রে রাজনীতির অনুপ্রবেশ ঘটেছে, শিক্ষার বিভিন্ন ক্ষেত্রে দলীয় ব্যক্তিদের বসানো হয়েছে', তার ফলে প্রশ্নপত্র ফাঁস হওয়া থেকে বিভিন্ন অরাজকতা চলছে। এই গেল শিক্ষার দিক।

পশ্চিমবাংলায় ফলাও করে, ঢাক-ঢোল পিটিয়ে প্রচার হ'ল এবারে এখানে শিল্পের বন্যা বয়ে যাবে। মেমোর‍্যান্ডাম অফ আন্ডারস্ট্যান্ডিং হল। বলা হ'ল বহু কল-কারখানা হবে, বেকার থাকবে না। কিন্তু এর মূল পরিণতিটা কোথায়? কটা শিল্প এখানে তৈরি হয়েছে? ক'টা বেকার যুবকের সেখানে কর্মসংস্থান হয়েছে? এই কথা কিন্তু মাননীয় অর্থমন্ত্রী তার বাজেটে পরিষ্কার করে কোথাও বলছেন না, পুরো ব্যাপারটাই ধোঁয়াটে।

[5-00 — 5-10 p.m.]

আজকে পশ্চিমবাংলায় ৫৬ হাজার ক্ষুদ্রশিল্প বন্ধ হয়ে আছে। সেই শিল্পগুলোকে কি করে পুনরায় চালু করা যায়, লোকগুলোকে কি করে পুনরায় কর্মে নিযুক্ত করা যায় তারে কোনও কিছুই মাননীয় অর্থমন্ত্রী পরিষ্কার করে বলেননি। আবার তিনি নতুন করে প্রতিশ্রুতি দিচ্ছেন যে, আগামী বছরে তিনি ৬ লক্ষ বেকারের কর্মসংস্থানের ব্যবস্থা করে দেবেন। এবং বেকারদের স্বার্থরক্ষা করবেন। মাননীয় অর্থমন্ত্রী বলে গত বছর কত বেকারের কর্মসংস্থান করে দিয়েছেন? আপনার পরিসংখ্যান অনুযায়ী ২০ হাজারের মতো বেকারের কর্মসংস্থানের সুযোগ করেছেন। আপনি একজন বিরাট অর্থনীতিবিদ, অর্থনীতির বিরাট ব্যক্তিত্ব, কিন্তু আপনাকে ভেবে দেখতে বলি, গত ২০ বছর ধরে আপনার সরকারের অপশাসনে এবং ব্যর্থতার জন্য পশ্চিমবঙ্গে নতুন শিল্প গড়ে ওঠেনি, বরং যে শিল্পগুলো ছিল সেগুলো ধীরে ধীরে ধ্বংসের দিকে এগিয়ে গেছে। প্রতি বছর স্কুল-কলেজ-বিশ্ববিদ্যালয় থেকে প্রচুর সংখ্যক ছাত্র-ছাত্রী কারিগরি শিক্ষা নিয়ে বেরিয়ে আসছে এবং এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জগুলোতে নাম লেখাচ্ছে। আজকে ঐ রেজিস্ট্রিকৃত ছেলে-মেয়ের সংখ্যা ৫৫ লক্ষে গিয়ে দাঁড়িয়েছে। আপনারা গত বছরে ২০ হাজার বেকার যুবককে কর্মসংস্থান দিয়েছে। তাহলে ৫০ লক্ষ বেকারকে চাকরি দিতে আপনাদের ২৭৫ বছর লেগে যাবে। এটা একটা হাস্যস্পদ বাজেট। মাননীয় অর্থমন্ত্রী আবার বলেছেন, আগামী বছরে ৬ লক্ষ বেকার যুবককে কর্মসংস্থান করে দেবেন, আশ্চর্য। কিন্তু দেখা যাচ্ছে তিনি কোনও দিনই লক্ষ্য মাত্রায় পৌঁছতে পারেননি। তাই মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় অর্থমন্ত্রীর এই বাজেটকে আমি সম্পূর্ণভাবে বিরোধিতা করছি। আমার বক্তব্য আর দীর্ঘ করব না, সময় খুব কম। এই বাজেট বই-এর ২৪ পাতায় ৩.২৯ অনুচ্ছেদে তিনি বলেছেন, "পুরো উন্নয়নের ক্ষেত্রে কলকাতার সঙ্গে সঙ্গে জেলা শহর-এর উন্নয়নেও বিশেষ গুরুত্ব দেওয়া হবে।" মাননীয় অধ্যক্ষ মহাশয়, বামফ্রন্ট সরকার বলেছিলেন কলকাতা মেগাসিটি হবে, শহরের চেহারা বদলে যাবে—এনিয়ে ওরা বহু রাজনীতি করেছেন, কাগজে বহু বিবৃতি দিয়েছেন। কিন্তু সেই মেগাসিটি কোথায় গেল? কলকাতার উন্নয়নতো করলেনই না, উপরন্তু কলকাতাবাসীদের নাগরিক সুযোগ-সুবিধারই ব্যবস্থা করতে পারলেন না। এই কলকাতা মহানগরীর বুকে কাশীপুর, আপনি যদি সেখানে যান তাহলে দেখবেন ওখানে এমন জায়গা রয়েছে যেখানে ওপেন ড্রেন, খাটা পায়খানা রয়েছে। পুরোবাসীদের জন্য যে মিনিমাম অধিকার তা আপনারা দিতে পারেননি। সমস্ত রাস্তাগুলোতে জঞ্জাল স্তূপীকৃত হয়ে রয়েছে। আপনি আবার পুরো বাজেটে ৮২ কোটি টাকা অতিরিক্ত ধার্য করেছেন এবং কলকাতাসহ যে সব পুরো শহর আছে তাদের উন্নয়ন করে দেবেন বলছেন। কি করে সম্ভব? বাস্তব দিক থেকে বিচার করে দেখুন। আজকে এই বাজেট বই-টা ছাপাতে গিয়ে লক্ষ লক্ষ টাকা খরচ হয়ে গেল। টি. ভি. রেডিও? ফটোগ্রাফারদের এনে এখানে একটা হৈ-চৈ ফেলে দিলেন এবং তার মধ্যে দিয়ে বাজেট পেশ করলেন। আপনারা আবার মানুষকে আশা-ভরসার প্রতিশ্রুতি দিচ্ছেন। এই দরিদ্র মানুষের, বঞ্চিত মানুষের, শোষিত মানুষের, নিপীড়িত মানুষের আপনারাই প্রতিনিধি এ কথা আপনারা মাঠে-ময়দানে বলেন, কিন্তু কোথায় এই বাজেট সেই মানুষদের স্বার্থ রক্ষা করেছে। মাননীয় প্রবীণ সদস্য কমল গুহ গঙ্গা-পদ্মার ভাঙনের কথা বললেন। আপনারা নাকি ২০ কোটি টাকা এই খাতে বরাদ্দ করেছেন। আপনারা কি চান

যে প্রতি বছর বন্যা হোক, ভাঙন হোক, এটা স্থায়ী ভাবে বন্ধ হোক এটা আপনারা চান না। আরেক জন সদস্য উত্তরবঙ্গের পরিবহনের কথা বললেন যে উত্তরবঙ্গে পরিবহনের সর্বনাশ হয়ে গেছে। সে দিকে মাননীয় অর্থমন্ত্রীর কোনও দৃষ্টি নেই। আমি আর আমার বক্তব্যকে দীর্ঘায়িত করব না আমার সময় শেষ হয়ে গেছে তাই আমি এই জনবিরোধী বাজেটকে তীব্র বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ মাখনলাল বাঙাল :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী গত ১৭ই মার্চ যে বাজেট পেশ করেছেন আমি তাকে পূর্ণ সমর্থন করছি। সারা দেশে গত ৬ বছরে বিশ্বব্যাঙ্ক ও আন্তর্জাতিক অর্থ ভান্ডারের নির্দেশ মেনে যে অর্থনীতি নিয়ে দেশ এগিয়ে চলেছে এবং তার ফলে বার্ষিক বৃদ্ধির হার কমে যাচ্ছে, বিশেষত খাদ্য উৎপাদনের ক্ষেত্রে পশ্চিমবাংলার অগ্রগতির হার বৃদ্ধি পাচ্ছে। এই বাজেট হচ্ছে আত্মবিশ্বাসের বাজেট, নয়া অর্থনীতির বিকল্প সফল বাজেট। ভূমি সংস্কার, কৃষি, সেচ ও ক্ষুদ্র শিল্প বিকাশের মধ্যে দিয়ে পশ্চিমবঙ্গের উন্নয়নের যে প্রক্রিয়া দৃঢ়তার সাথে দাঁড়িয়ে আছে তাকে আরও মজবুত করবে এই বাজেট। এই বাজেট মানুষের অধিকার রক্ষার বাজেট, সামাজিক দায়বদ্ধতার বাজেট, বিকেন্দ্রীকরণের মাধ্যমে জনগণের হাতে সামাজিক সম্পদ অর্পণ করার এবং তার বন্টন ব্যবস্থার যে বিপ্লব পশ্চিমবাংলায় শুরু হয়েছে, এই বাজেট তাকে আরও মজবুত এবং দ্রুত গতিতে উন্নত করে তুলবে। গ্রামীণ বৈদ্যুতিকরণের ক্ষেত্রে আরও ১০টি মৌজাকে এর আওতায় আনবে, ফলে স্বনিযুক্তি প্রকল্পের সম্প্রসারণ ঘটবে এবং কৃষিতে উৎপাদন বৃদ্ধি পাবে। স্বনিযুক্তি প্রকল্পগুলিতে বাণিজ্যিক ব্যাঙ্কগুলির ভূমিকা অত্যন্ত নেতিবাচক। এটা বেকার যুবক-যুবতীদের সাহায্য করবে।

**শ্রী মহম্মদ সোহরাব :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গত ১৭ই মার্চ তারিখে মাননীয় অর্থমন্ত্রী যে বাজেট পেশ করেছেন আমি মনোযোগ দিয়ে তা পড়েছি। বাজেট পড়ে আমার মনে হয়েছে এটা একটা পলিটিক্যাল থিসিস। তিনি একজন দক্ষ অর্থনীতিবিদ, এটা হচ্ছে তার জাগলারি অফ স্ট্যাটিসটিকস এবং এখানেই তার বাহাদুরি। যে ফিগারগুলি তিনি পুট করেছেন সেগুলি কনভিনিয়েন্ট ফিগার, কারেক্ট ফিগার নয়। তিনি সারা পশ্চিমবাংলার মানুষকে বোকা বানানোর জন্য, ভাঁওতা দেওয়ার জন্য বিভিন্ন সেক্টরে ডেভেলপমেন্টের যে ফিগারগুলি দিয়েছেন সেটা ন্যাশনাল অ্যাভারেজ বলেছেন, তিনি কখনই অন্য রাজ্যের সঙ্গে তুলনা করেননি।

[5-10 — 5-20 p.m.]

ন্যাশনাল অ্যাভারেজের সঙ্গে তুলনা করেছেন। বিকজ দিস ইজ কনভিনিয়েন্ট টু হিম। এখানেই তার বাহাদুরি। নিশ্চয়ই পশ্চিমবাংলার মানুষকে ভাঁওতা দেয়ার জন্য তাকে আর একবার ডক্টরেট দেওয়া উচিত বলে আমি মনে করি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটু আগে আমিন সাহেবকে দেখলাম, তাকে দেখে আমার মনে হ'ল—এই বাজেটে মাননীয় অর্থমন্ত্রী বলেছেন, সংখ্যালঘু সম্প্রদায়ের উন্নতির জন্য তার অনেক কিছু করেছেন। আমিন সাহেব সংখ্যালঘু সংক্রান্ত দপ্তরের মন্ত্রী—আমাদের গাঁয়ে একটা কথা আছে, 'কানা কুকুর মেরেই তুষ্ট।' সংখ্যালঘু মুসলমানদের উন্নতি হোক, এটা আমরা চাই। কিন্তু এই সরকারের কাছে একটা কোয়েশ্চেন করে আজ পর্যন্ত আমি উত্তর পাইনি। মুসলমান ছাত্রদের জন্য, বিশেষ করে

মুসলমান মেধাবী ছাত্রদের জন্য যে মহসিন ফান্ড, মহসিন স্টাইপেন্ড ছিল—আমার সামনে কাসেম-সাহেব বসে আছেন, তিনি নিশ্চয়ই স্টুডেন্ট লাইফে ঐ স্টাইপেন্ড পেয়েছেন। আমরা অনেকেই আন্ডারগ্র্যাজুয়েট এবং পোস্ট-গ্র্যাজুয়েট স্টেজে মহসিন স্টাইপেন্ড পেয়েছি। হাজি মহম্মদ মহিসিন যে বিরাট সম্পত্তি দিয়েছিলেন ফর দি ওয়েলফেয়ার অফ দি মুসলিম স্ট্যুডেন্টস, সেই আউট অফ দি ফান্ড যে সুদ হত তার থেকে দান করা হত। এখন সেটা কোথায় গেল? মাননীয় অর্থমন্ত্রী যদি তার জবাবি ভাষণে এটা বলেন তাহলে ভাল হয়। কারণ আমি সংখ্যালঘু দপ্তরের মন্ত্রী মহাশয়কে প্রশ্ন করে উত্তর পাইনি। তিনি বলেছেন, 'আমি জানি না, খোঁজ নেব।' আমি অন্য ব্যাপারে নয়, শিক্ষার ব্যাপারে আর একটা কথা জানতে চাইছি—বাজেটে বলা হয়েছে, প্রাথমিক স্কুল নয়, এক হাজার শিক্ষা কেন্দ্র, এডুকেশন সেন্টার হবে। কিন্তু কাদের আওতায় সেগুলো যাবে? তারা কার কাছে দায়-বদ্ধ থাকবে? পঞ্চায়েতের তত্ত্বাবধানে কারা সেখানে নিযুক্ত হবে? তারা অ্যাকাউন্টেবল টু হুম? তারা কোথা থেকে বেতন পাবে? একজন প্রাথমিক শিক্ষককে প্রাইমারি কাউন্সিল অ্যাপয়েন্টেড করে, সে তিন হাজার টাকা বেতন পায়। এরা কত টাকা বেতন পাবেন? কি অবস্থা হবে? দে উইল বি অ্যাকাউন্টেবল টু দি পঞ্চায়েত প্রধান অর টু দি পার্টি? আর একটা কথা হচ্ছে, প্রতিটি ব্লকে একটা করে হায়ার সেকেন্ডারি ইনস্টিটিউশন করবেন বলেছেন। তাদের সিলেবাস, ইনোভেশন ইত্যাদি আমি জানতে চাইছি। মাননীয় অর্থমন্ত্রী, এই স্কুলগুলোকে কারা রেকগনিশন দেবে? আপনি জানেন আমাদের যে হায়ার সেকেন্ডারি ইনস্টিটিউশনগুলো আছে, দে আর বিং রিকগনাইজড বাই দি ওয়েস্ট বেঙ্গল কাউন্সিল অফ হায়ার সেকেন্ডারি এডুকেশন। এগুলো কি সব ১০ ক্লাশের স্কুলগুলো আপগ্রেডেড হবে, না নতুন হবে? নতুন হলে ক্লাশ ফাইভ থেকে ১২ ক্লাশ পর্যন্ত রিকগনেশনের প্রভিসন কি হবে? তারা কার আন্ডারে যাবে? কারণ মাননীয় অর্থমন্ত্রী, আপনি বলেছেন, সিলেবাস একটু আলাদা ধরনের হবে। তাহলে তারা নিশ্চয়ই হায়ার সেকেন্ডারি কাউন্সিলের আন্ডারে যাবে না, তাহলে কাদের আন্ডারে দেবেন? কে তাদের দেখবে? এগুলো সম্বন্ধে কিছু বলেননি। পঞ্চায়েত সমিতির ওপর যদি দায়িত্ব দেওয়া হয় তাহলে তাদের কি বেতন হবে? কি সিলেবাস হবে? এসব কি ঐ কাসেম সাহেবের মাদ্রাসা বোর্ডের আন্ডার দেবেন? এ সম্বন্ধে আপনি কিছুই বলেননি। এর ফলে পশ্চিমবাংলার শিক্ষা ক্ষেত্রে আর একটা নৈরাজ্য সৃষ্টি হবে। আর একটা হচ-পচ আনবার চেষ্টা করছেন। সুতরাং এই ব্যাপারটা ফর দি সেক অফ দি স্ট্যুডেন্টস, ফর দি সেক অফ এডুকেশন আজ ক্লিয়ার হওয়া দরকার। আমার ধারণা আপনার কনসেপশন এ ব্যপারে ঠিক নেই—ঠিক আছে কিনা, সে ব্যাপারে আমার সন্দেহ আছে। আমার মনে হয় আপনি নিজে কি চাইছেন, তা ঠিক জানেন না। আপনি কি পঞ্চায়েত সমিতির আন্ডারে একটা করে হায়ার সেকেন্ডারি ইনস্টিটিউশন করবেন? স্যার, আমি প্রশ্ন ফাঁসের কথা বলতে চাইছি না। আমি এইটুকু বলতে চাইছি যে, আপনি একজন বিখ্যাত আইনজীবী, আমিও আইনের ছাত্র ছিলাম, কিন্তু আইন ব্যবসা করি না। [illegible] এটা বুঝি গ্রস নেগলিজেন্স থাকাটা আইনের চোখে দোষের। পর্ষদের সভাপতি [illegible] লিক-আউট করেছেন কিনা, সে কথা আমি বলছি না।

কিন্তু একথা ঠিক, গ্রস নেগলিজেন্স দেখিয়েছেন। সুতরাং দিজ ই[illegible] কগনিজেবল অফেন্স, এটা আইনের কথা। আমাদের শিক্ষামন্ত্রী—হি ইজ এ অ্যাবেটর, হি ইজ এ গিলটি।

সুতরাং আইনের চোখে এই ৩ জন গিলটি। এরা দোষী, এদের বিচার কে করবে? তাই আজকে যখন সন্তোষ দত্ত, এ. বি. টি.-এর নেতা বললেন, আমি প্রি-কনসেফশ বলতে বাধ্য হচ্ছি-হোয়াট ইজ হোয়াট কিভাবে কোয়েশ্চেন আউট হয়েছিল, কিভাবে কোয়েশ্চেন দেওয়া হয়েছিল। মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয় বহু দিন ধরে প্রধান শিক্ষক ছিলেন এবং শিক্ষকতা করেছেন। কিন্তু তিনি মন্ত্রী হয়ে তার আর বিবেকের দংশন নেই। তাই লক্ষ লক্ষ ছাত্র-ছাত্রী এবং তাদের গার্জেনদের জন্য এই সব ব্যবস্থা তিনি সৃষ্টি করেছেন। তাই বলছি, হি ইজ এ অ্যাবেটর, হি ইজ এ গিলটি, তার বিবেকের দংশন নেই। সেইজন্য তিনি ওদের সার্টিফাই করছেন, তাই আমি এই বাজেট বক্তৃতায় মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকষর্ণ করছি। আর একটি কথা মাননীয় অর্থমন্ত্রী মহাশয় বলেছেন এবং অনেকেই বলেছেন মুর্শিদাবাদ এবং মালদায় পদ্মার ভাঙনের কথা। আমি সেই এলাকার মানুষ। কিছুদিন আগে গভর্নমেন্টের তরফ থেকে একটা অ্যানালাইসিস করা হয়েছিল। তাতে দেখা যাচ্ছে, কেবল মুর্শিদাবাদ জেলায় সাড়ে ৫০০ কোটি টাকার সম্পত্তি নষ্ট হয়েছে ফর দিজ এরোশন। আজকে ফরাক্কা ব্যারেজ চালু হওয়ার পর কলকাতা পোর্টকে রক্ষা করার জন্য যে জলের কথা বলা হয়েছে—আপনারা জানেন, ফাজিলপুরের কাছে মাত্র ১ কিলোমিটার দূরত্বে আছে। যদি এই ১ কিলোমিটার জায়গা ভেঙে যায় তাহলে পদ্মা ভাগিরথী মিলে যাবে। তাহলে দি ভেরি পারপাস অফ দি ফরাক্কা ব্যারেজ উইল বি ফ্রাসটেটেড। আজকে যে জল নিয়ে কলকাতার কথা বলছেন সেটা আর থাকবে না। আপনি ২০ কোটি টাকার কথা বলেছেন। এই ২০ কোটি টাকা জলে যাবে। এই টাকা দিয়ে কিছুই হবে না। ৯০০ কোটি টাকার যেখানে স্কীম সেখানে এই ২০ কোটি টাকা দিয়ে কিছুই হবে না। তারপর এই ২০ কোটি টাকাও আপনি একসঙ্গে দেবেন কিনা দিতে পারবেন না। আপনি এর আগে অনেক প্রতিশ্রুতি দিয়েছেন, কিন্তু রক্ষিত হয়নি। এই ২০ কোটি টাকা কবে দেবেন তা আমার সন্দেহ আছে। সেই টাকা কন্ট্রাক্টরদের কাছে চলে যাবে, কাজের কাজ কিছুই হবে না। এরপর গ্রামের বিদ্যুতের কথা বলেছেন। আপনি ফিগার দেখিয়ে বলেছেন, গত বৎসর ২৯ হাজার ভারজিন মৌজায় ইলেক্ট্রিফায়েড হয়েছে। আপনি জানেন, আপনার দপ্তর ১টি মৌজায় ২টি পোল দিয়েই বলে দিচ্ছে মৌজাটি ইলেক্ট্রিফায়েড হয়ে গেল। আমি একটি উদাহরণ দিচ্ছি, আমার বাড়ির পাশে আহিরণ মৌজায় ২০ হাজার মানুষের বাস। সেখানে যে পোল দেওয়া হয়েছে তাতে ১ হাজার মানুষ সুবিধা পাচ্ছে। কিন্তু সেখানে দেখাতে চাইছেন এনটায়ার মৌজা হ্যাভ বিন ইলেক্ট্রিফায়েড। এইরকম বহু জায়গার কথা বলতে পারি কেবল পোল গেছে অথচ সেই মৌজাকে বলে দিচ্ছে ইলেকট্রিফায়েড হয়ে গেছে। এমন অনেক গ্রাম আছে, মৌজা আছে, যেখানে পড়েনি, অথচ তার কানেকশন হয়ে গেছে বলে আপনি ফিগারে দেখিয়ে দিয়ে বলেছেন ২৯ হাজার ভারজিন মৌজা হ্যাভ বিন ইলেক্ট্রিফায়েড। কিছুদিন আগে জেলা পরিষদ থেকে বলা হল পঞ্চায়েত সমিতি থেকে ৩টি করে মৌজা দেওয়া হোক। আমি যখন বললাম আহিরণ মৌজা আছে। তখন আমাকে বলা হয়, যেহেতু ওটা বড় মৌজা, সেহেতু মৌজার বদলে প্রতিটি গ্রাম পঞ্চায়েতকে ৫০ হাজার টাকা করে দেওয়া হবে। এরপর আপনি কর্মসংস্থানের কথা বলেছেন। আমরা তো দেখছি, আজকে বেকার সমস্যা কোথায় গিয়ে দাঁড়িয়েছে। এখানে শিল্প স্থাপন করার পর বেকার সমস্যা দূর হবে বলছেন। কিন্তু এখানে শিল্প স্থাপনের জন্য এত কোটি টাকা খরচ করে ক'জন বেকারের কর্মসংস্থান হয়েছে বলতে পারবেন? আমাদের উত্তরবঙ্গের

কথা বলেছেন। আমাদের মুর্শিদাবাদ জেলায় শিল্প প্রতিষ্ঠার কথা বলেছেন। ফরাক্কা ব্যারেজ—এন টি. পি. সি. হওয়ার পর মানুষ ভেবেছিল কিছু কিছু ক্ষুদ্র শিল্প সেখানে হবে। কিন্তু এন. টি. পি. সি. হওয়ার পর কোনও ছোট-ছোট শিল্প সেখানে তৈরি হয়নি। মালদায় এবং মুর্শিদাবাদে প্রচুর আম হয়। সেইসব আমের জন্য কোনও ব্যবস্থা হয়নি। এরজন্যর কোনও ছোট শিল্প বা কোনও রকম পরিকল্পনা করার ব্যবস্থা হয়নি। মুর্শিদাবাদ জেলায় বা অন্যান্য পিছিয়ে পড়া জেলায় শিল্প প্রতিষ্ঠার কোনও ব্যবস্থা করেননি। আপনারা কেবল পশ্চিমবাংলার মানুষকে ধোঁকা দিচ্ছেন, ভাঁওতা দিচ্ছেন। তাই এই বাজেটের তীব্র বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[5-20 — 5-30 p.m.]

**শ্রী অশোককুমার গিরি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গত ১৭/৩/৯৭ তারিখে এই কক্ষে অর্থমন্ত্রী যে বাজেট বরাদ্দ পেশ করেছেন, তাকে সমর্থন করে দু একটি কথা বলছি। প্রথম কথা হচ্ছে যে বাজেট বরাদ্দ এখানে রাখা হয়েছে, এখানে দশ কোটি টাকা ঘাটতি দেখানো হয়েছে। যদিও ৫২ কোটি টাকা ঘাটতি দেখানো হয়েছে, এর মধ্যে এই সীমিত ক্ষমতার মধ্যে ৪২ কোটি টাকা সংগ্রহ করা হবে, আর দশ কোটি টাকা ঘাটতি থাকবে। এরপর যে পরিপ্রেক্ষিতে বাজেটটা রাখা হয়েছে, ৩৯ পৃষ্ঠার এই বাজেট, এটা ভাল করে না দেখলে বোঝা যাবে না যে যখন গোটা দেশে বৈদেশিক ঋণের জালে জড়িয়ে পড়েছে, একটা অর্থনৈতিক বিপর্যয় অবস্থা, অসংখ্য কলকারখানা বন্ধ এবং বেকারিত্ব যেখানে বাড়ছে, যার ফলে ক্রমবর্ধমান মূল্য বৃদ্ধি ঘটছে, সেই পরিপ্রেক্ষিতে একটা বিকল্প অর্থনীতির মাধ্যমে এই সমস্যা সমাধানের কিছু চেষ্টা করা হয়েছে এই বাজেটে। গ্রামের ক্ষেতমজুর কৃষক, মেহনতি মানুষ, তাদের দিকে লক্ষ্য রেখে তাদের জন্য যাতে কিছু কাজ করা যায়, সেই ব্যাপারে এই বাজেটকে সমর্থন করছি। প্রথম কথা হচ্ছে এই বাজেটকে আমরা জনমুখী বাজেট বলছি, গরিবি বাজেট বলছি। এতে গরিব মানুষের আর্থিক নিরাপত্তা, আত্ম মর্যাদা বৃদ্ধির কথা বলা হয়েছে। এই বাজেটের মধ্যে আমরা দেখতে পাচ্ছি, গতবারের থেকে এবারে কতগুলো ক্ষেত্রে বাজেট ব্যয় বরাদ্দ বৃদ্ধি হয়েছে। স্বাস্থ্য ও পরিবার পরিকল্পনার ক্ষেত্রে গতবারের থেকে এবারে ১৫৫ কোটি টাকা বেশি বৃদ্ধি করা হয়েছে, এর আগে এটা ঘটেনি। গ্রামীণ বিদ্যুতের ক্ষেত্রে গতবারের তুলনায় এবার ৭৫ কোটি টাকা বেশি বাড়ানো হয়েছে। জনস্বাস্থ্য ইঞ্জিনিয়ারিং এর ক্ষেত্রে বৃদ্ধি করা হয়েছে ৭৯ কোটি টাকা গতবারের চেয়ে। রাস্তা, পরিবহনের ক্ষেত্রে ৭৭ কোটি টাকা গতবারের চেয়ে বৃদ্ধি করা হয়েছে। কৃষি সহ গ্রামীণ উন্নয়নের ক্ষেত্রে ৫৮ কোটি টাকা গতবারের চেয়ে বেশি বৃদ্ধি করা হয়েছে। প্রাথমিক শিক্ষার ক্ষেত্রে গতবারের তুলনায় এবারে ৪৭ কোটি টাকা বেশি বৃদ্ধি করা হয়েছে। পৌর উন্নয়নের ক্ষেত্রে ৮৩ কোটি টাকা গতবারের চেয়ে বেশি বৃদ্ধি করা হয়েছে। এই কথাগুলো বাজেট বরাদ্দে আ[illegible] এইগুলো বিশ্লেষণ করলেই বোঝা যায়। আর কতগুলো কথা বলা হয়েছে, এবার ভ্যালু অ্যাডেড ট্যাক্স নুতন ভাবে চালু করা হচ্ছে। ১০/১৫টা পণ্যের উপর এই ট্যাক্স বসানো হচ্ছে। আগামী [illegible] এটা যদি কার্যকর হয় তাহলে আরও কিছু পণ্যের উপর ট্যাক্স বসানো হবে। এছাড়া ৩[illegible]টি পণ্যের উপর থেকে ট্যাক্স রেহাই দেওয়া হয়েছে। আগে ৯৩টা পণ্যের উপর কর মুক্ত ছিল, এবারে আরও পাঁচটা যোগ করা হয়েছে। এই জন্য ২৮ কোটি টাকা ট্যাক্স কম পা[illegible]।

তার জন্য একটা বিকল্প ব্যবস্থা নেওয়া হয়েছে। বিক্রয় করের উপর একটা সারচার্জ বসানো হচ্ছে, এর থেকে ৬০ কোটি টাকা আসবে। গোটা ভারতবর্ষে যেখানে উৎপাদন বৃদ্ধির হার ৫.৫ শতাংশ, সেখানে পশ্চিমবঙ্গে ৬.৫ শতাংশ।

পশ্চিমবঙ্গে ৬।। শতাংশ। কর্মসংস্থান বৃদ্ধির বার্ষিক হার গোটা ভারতবর্ষের ক্ষেত্রে যেখানে ২.৩৫ শতাংশ সেখানে পশ্চিমবঙ্গের ক্ষেত্রে সেটা হচ্ছে ২.৯ শতাংশ। পরিকল্পনার ক্ষেত্রে গত বছরের বাজেট বরাদ্দের সঙ্গে তুলনা করলে দেখা যাবে যে এবারে পরিকল্পনা খাতে বেশি অর্থ বরাদ্দ করা হয়েছে। গত বছর—১৯৯৬-৯৭ সালে যেখানে পরিকল্পনা খাতে বরাদ্দ ছিল ৩১৬৫ কোটি টাকা এবং তার মধ্যে কেন্দ্রীয় সহায়তা ছিল ১৯ শতাংশ সেখানে এবারে অর্থাৎ ১৯৯৭-৯৮ সালে সেই বরাদ্দ বৃদ্ধি পেয়ে হয়েছে ৩৮২২ কোটি টাকা অর্থাৎ ২৪ শতাংশ বৃদ্ধি পেয়েছে এবং এরমধ্যে কেন্দ্রীয় সহায়তা ২৩ শতাংশ। কৃষি ব্যবস্থা সম্বন্ধে সমালোচনা করে এখানে বিরোধী দলের বন্ধুরা বললেন যে, পশ্চিমবঙ্গে নাকি কৃষি ব্যবস্থার উন্নতি হয়নি। কিন্তু পশ্চিমবঙ্গে কৃষির যে বিপুল উন্নয়ন ঘটেছে সেটা ভারতবর্ষের সকলেই স্বীকার করবেন। আজকে এই কৃষি ব্যবস্থার উন্নয়নের উপরই এখানকার অর্থনীতি দাঁড়িয়ে আছে, বামফ্রন্ট সরকার দাঁড়িয়ে আছে এবং এখানকার ত্রিস্তর পঞ্চায়েত ব্যবস্থা সাফল্যের সঙ্গে কাজ করে চলেছে। ভূমি সংস্কারের মাধ্যমে বাড়তি জমি উদ্ধার করে ভূমিহীন কৃষকদের মধ্যে [illegible] বন্টন করা হয়েছে এবং অপারেশন বর্গার মাধ্যমে বর্গাদারদের অধিকারকে প্রতিষ্ঠিত [illegible] হয়েছে। ১৯৯৬ সালের ৩০শে সেপ্টম্বর পর্যন্ত ৯.৭১ লক্ষ একর জমি প্রায় ২৩।। লক্ষ ব্যক্তির মধ্যে বন্টন করা হয়েছে এবং ১৪.৭৩ লক্ষ বর্গাদারের নাম অপারেশন বর্গার মাধ্যমে নথিভুক্ত করা হয়েছে। সঙ্গে সঙ্গে গরিব কৃষকদের মধ্যে স্বল্প দামে সার, বীজ, জল সরকার থেকে সরবরাহ করে এবং ঋণের সুবিধা করে দিয়ে যাতে তারা সার্থকভাবে চাষ করতে পারেন সে ব্যবস্থা করা হয়েছে। আজকে কৃষি ব্যবস্থার উন্নয়ন ঘটিয়ে গ্রামবাংলার সার্বিক চেহারাটাই পাল্টে দেওয়া হয়েছে। সৌগতবাবুকে বলি, আজকে দক্ষিণ ২৪ পরগনার সুন্দরবন অঞ্চলে যদি যান তাহলে দেখতে পাবেন হাতানিয়া-দোয়ানিয়া নদীর উপর বার্জ বসিয়ে দেওয়া হয়েছে এবং সোজাসুজি গাড়ি করে গিয়েই ঐ বকখাল, ফ্রেজারগঞ্জে গিয়ে সব [illegible] দেখে আসতে পারবেন। স্যার এই প্রসঙ্গে বলি, তেভাগা আন্দোলনের আজ ৫০ বছর পূর্তি উৎসব হচ্ছে। সেদিন সেই তেভাগা [illegible] আন্দোলনের কথা আজ আমাদের মনে পড়ছে। সেই সময় ঐ রক্তচোষা বাদুড়ের জাত—জমিদার, জোতদাররা কৃষকদের রক্ত চুষে খেত। তেভাগা আন্দোলনে কত মানুষ যে শহিদ হয়েছিলেন সে কথা সকলেই জানেন। মা অহল্যা, সরোজিনী, [illegible] সেদিন চন্দনপিড়ির রক্ত লাল হয়ে গিয়েছিল। তখন কৃষকরা দাবি করেছিল [illegible] ২ ভাগ ফসল কিন্তু তা মানতে চাইনি জমিদার-জোতদাররা। বিরোধীদলের বন্ধুরা বলেছেন, এখানে কৃষির উন্নতি হয়নি। আমি তাদের বলব, আপনাদেরও তো অনেক পঞ্চায়েতের [illegible] গ্রামাঞ্চলে আছেন, তাদের জিজ্ঞাসা করবেন যে আজকে গ্রামাঞ্চলের অবস্থাটা কি। [illegible] আজকাল আব মাইলো দাও বলে হাত পাততে হয় না। আপনাদের সময় [illegible] মন্ত্রী তো কাঁচকলা খেতে পরামর্শ দিয়েছিলেন সেইজন্য তার নাম কাঁচকলা [illegible] হয়েছিল, আজকে গ্রামের মানুষ বলে আমাদের বিদ্যুৎ চাই, পাকা রাস্তা চাই, [illegible] না তারা হাত পাতে না। এটা কি তাহলে অগ্রগতির পরিচয় নয়? তারপর

আপনাদের সময় কৃষকরা তাদের ন্যায্য ফসল পেত না। অর্ধেক ফসল তাদের মালিকের ঘরে জমা রেখে আসতে হত এবং তারপর মালিকের হাঁস খাবে, মুরগি খাবে, বিয়ে হলে, লোকজন খাবে, বরকন্দাজ খাবে—এই সব বলে মালিকরা চাষীদের ফসল কেটে নিত। আজকে কিন্তু আর সে অবস্থা নেই। আজকে চাষীরা একাধিক ফসল ফলাচ্ছে এবং তা ঘরে নিয়ে যাচ্ছে। আগে তো সুন্দরবনের মানুষরা গিরিয়া শাক খেয়ে বেঁচে থাকত, এখন তাদের অবস্থা পাল্টে গিয়েছে। কাজেই যারা অগ্রগতি হয়নি বলে বলছেন আমার মনে হয় তারা জেনে শুনে অসত্য কথা বলছেন। তারপর বলা হয়েছে বাজেটে যে এক হাজার নতুন প্রাথমিক বিদ্যালয় স্থাপন করা হবে। ভারতবর্ষের জনসংখ্যার মধ্যে ৪০ কোটি মানুষ লিখতে পড়তে পারে না। আজও তারা নিরক্ষর হয়ে রয়েছেন এবং ভারতবর্ষেই নিরক্ষর মানুষের সংখ্যা সবচেয়ে বেশি। এই অবস্থাটার কথা চিন্তা করে নতুন প্রাথমিক বিদ্যালয় যেগুলি হবে সেগুলির জন্য যে সব শিক্ষক নিয়োগ করা হবে সেখানে যাদের সামাজিক দায়বদ্ধতা আছে তাদের মধ্যে থেকে শিক্ষক নিয়োগ করার জন্য আমি অনুরোধ জানাব। এ ক্ষেত্রে যারা সাক্ষরতার কাজ চালিয়ে যাচ্ছেন গ্রামবাংলাতে সেই সমস্ত ভি. টি. এবং এম. টি.-দের টিচার হিসাবে যদি নিয়োগ করা হয় তাহলে আমি মনে করি তারা অসম্ভবকে সম্ভব করতে পারেন। এতে শিক্ষার হারও বেড়ে যাবে।

[5-30 — 5-40 p.m.]

আমাদের এই বাজেটে ভূমিহীনদের কথা বলা হয়েছে, তাদের জন্য পি. এফ.-এর অ্যাকাউন্ট খোলা হবে। আগের বছর সাংগঠনিক ত্রুটি-বিচ্যুতির জন্য করা যায়নি। রিপোর্ট আছে এবারে তার প্রস্তুতি নেওয়া হচ্ছে। ১০ টাকা প্রতি মাসে তারা জমা করবে এবং সরকারও ১০ টাকা করে দেবে। এই সুযোগ ১৮ বছর বয়স থেকে ৫৫ বছর বয়স পর্যন্ত পাবে। ৬০ বছর পরে সুদে আসলে যা হবে তা তাদের ফেরৎ দেবে। এর জন্য ৪০ কোটি টাকা ধরা হয়েছে। অন্তর্বর্তীকালীন ভাতা শিক্ষক শিক্ষাকর্মী এবং কর্মচারিদের জন্য মূল বেতনের ১০ শতাংশ দেওয়া হয়েছে। এর জন্য ১৯০ কোটি টাকা বরাদ্দ করা হয়েছে। তার ফলে কর্মচারিদের কিছু সুযোগ সুবিধা বাড়বে। পেনশন ভোগীরাও এই সুযোগ পাবেন। যারা এই সব নেবেন তারা নিতেও পারেন আবার নাও পারেন, বাধ্যতামূলক নয়, যারা রাজি থাকবেন তারা গ্রহণ করতে পারেন, এই কথা বাজেটে বলা আছে। শিক্ষা সম্পর্কে বক্তব্য রাখতে গিয়ে বিরোধী দলের পক্ষ থেকে বলা হয়েছে পশ্চিমবাংলায় শিক্ষার হাল বেহাল হয়ে গেছে। তখনকার শিক্ষা ব্যবস্থা কোনও জায়গায় ছিল, সেই অন্ধকারময় দিনগুলির কথা ভাবুন। তখন নিয়মিত পরীক্ষা হত না, শিক্ষকদের কোনও মর্যাদা ছিল না, বেতন পাওয়ার কোনও নির্দ্দিষ্ট দিন ছিল না, বেতন কাঠামো অতি নগণ্য ছিল, শিক্ষকদের চাকুরির কোনও নিরাপত্তা ছিল না। শিক্ষকরদের গ্র্যাচুইটি পেনশন কিছু ছিল না, তারা মাসের পর মাস বেতন পেতেন না, মাস পয়লা দূরে থাক ৫ মাস, ৬ মাস বাদে বেতন পেত। তখন শিক্ষা ক্ষেত্রে একটা নৈরাজ্য বিরাজ করত। আজকে শিক্ষক এবং শিক্ষাকর্মীদের আর্থিক সুযোগ সুবিধা অনেক বেড়েছে তারা এখন নিয়মিত বেতন পান। গতকাল শিক্ষক বন্ধুরা এখানে এসেছিলেন। সেই ব্যাপারে এখানে অনেক ফুলিয়ে ফাঁপিয়ে কেউ বললেন ৫ হাজার এসেছে কেউ বললেন ১৫ হাজার এসেছে কেউ বললেন ৪০-৫০ হাজার এসেছে। তাদের মধ্যে ক্ষোভ বিক্ষোভ

আছে। সরকার বেতন পরিকাঠামোর ব্যাপারে অপশন দিয়েছে ৬০ বছর ৬৫ বছরের ব্যাপারে। এই ব্যাপারে কোর্টের রায় বেরিয়েছে। এই ক্ষেত্রে নানা ব্যাপারে কিছু শিক্ষক ঝুলে আছেন। কিন্তু আমরা দেখতে পাচ্ছি যে, শিক্ষা ক্ষেত্রে যে অরাজক অবস্থা ছিল নৈরাজ্য ছিল তার অবসান হয়েছে। আমরা জানি ১৯৬৬ সালে ১০ টাকার জন্য শিক্ষকরা পথে নেমেছিল। তখন বিধানচন্দ্র রায় মহাশয় মুখ্যমন্ত্রী ছিলেন। সেখানে আমরা আন্দোলন করেছিলাম এবং তখন সেই ১০ টাকার দাবি আমরা আদায় করতে পারিনি। আজকে আমরা দেখতে পাচ্ছি দাবি-দাওয়া অনেক ক্ষেত্রে আদায় করা যাচ্ছে। হয়ত কিছু ইন্সটলমেন্ট বাকি থাকছে কিন্তু বেশির ভাগ ক্ষেত্রে দাবি আদায় হচ্ছে। আগের থেকে সুযোগ সুবিধা অনেক বাড়ানো হয়েছে এই কথা অস্বীকার করার উপায় নেই। পেনশনের ক্ষেত্রে কিছু ত্রুটি-বিচ্যুতি থাকতে পারে। কিন্তু সরকারের সামর্থ নেই তার জন্য দিতে পারছে না এই কথা ঠিক নয়। শিক্ষকরা যদি ঠিক সময়ে পেনশন পেপার রেডি করে দিতে পারেন তাহলে তারা পেনশন পেয়ে যাচ্ছেন এবং যাবেনও। কিছু কিছু শিক্ষক পাননি, তার জন্য কিছু ক্ষোভ বিক্ষোভ আছে। এই ব্যাপারে পেনশন পেলে আলোচনা হচ্ছে। একটা সময় একজন মাননীয় সদস্য বলেছেন আমাদের রাজ্যে মজুরির হার কম। কয়েকটি রাজ্যে যেমন গোয়া, হিমাচল, হরিয়ানায় মজুরির হার আমাদের পশ্চিমবাংলার থেকে বেশি। আমি মাননীয় সদস্যকে বলি, আমাদের রাজ্যের তুলনায় ওই সমস্ত রাজ্যের জিনিস পত্রের দাম কি রকম সেটা দেখুন। আমাদের রাজ্যে ১৫ টাকায় এখনও পেট ভরা খাবার পাওয়া যায় কিন্তু ওই সমস্ত রাজ্যে ৭০-৮০ টাকার নিচে মিল হয় না। ওই সমস্ত রাজ্যে জিনিসপত্রের দাম অনেক বেশি। আমাদের এখানে ১ টাকায় এক কাপ চা পাওয়া যায়, কিন্তু ওই সমস্ত রাজ্যে ৪-৫ টাকার নিচে এক কাপ চা পাওয়া যায় না। ওই সমস্ত রাজ্যে এক কিলো বাঁধাকপির দাম যখন ১৫-১৬ টাকা সেখানে আমাদের রাজ্যে এক কিলো বাঁধা কপির দাম আড়াই টাকা। সেখানে যদি ৪০-৫০ টাকা মজুরি হয় আর আমাদের এখানে ৩৭ টাকা করে মজুরি হয় তাহলে তো সেখানে আমাদের তুলনায় মজুরি বেশি হচ্ছে না। গ্রামাঞ্চলে কিন্তু লক্ষ্য করবেন মজুররা ৪০-৫০ টাকার বেশি রোজগার করে। কেন্দ্র রাজ্য সম্পর্ক সম্বন্ধে একজন মাননীয় সদস্য বলেছেন। তিনি বলেছেন, জ্যোতিবাবু, সোমনাথবাবু বিখ্যাত রাজনীতিবিদ, বিখ্যাত সংসদ হওয়া সত্ত্বেও কেন্দ্রীয় সরকারের কাছ থেকে কিছু আদায় করতে পারছেন না। এটা তো একটা ব্যক্তিগত ব্যাপার। আমরা তো রাজ্যের হয়ে লড়াই করছি। কেন্দ্র রাজ্য সম্পর্ক নিয়ে আমরা আন্দোলন করে আসছি। এই ব্যাপারে সারকারিয়া কমিশন বসেছিল। আমাদের এই লড়াই চলছে এবং চলবে। আমাদের সকলের লড়াই আন্দোলনের মাধ্যমে যদি এর পরিবর্তন না ঘটে তাহলে ব্যক্তিগত ভাবে জ্যোতিবাবু কিংবা সোমনাথবাবুর পক্ষে সম্ভব নয় এই দাবি আদায় করার। এই সব কারণে যে বাজেট বরাদ্দ এখানে উত্থাপন করা হয়েছে তাকে সমর্থন করে আমি আমার বক্তব্য এখানেই শেষ করছি।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গের অর্থমন্ত্রী ১৯৯৭-৯৮ সালের যে বাজেট পেশ করেছেন খুব সঙ্গত কারণে আমি সেই বাজেটের বিরোধিতা করছি, যদিও সমর্থন করতে পারলে খুশি হতাম। কিন্তু অসীমবাবুর চারপাশে পলিটিক্যাল হিপোক্র্যাসির যে বেড়াজাল আছে, রাজনৈতিক ভন্ডামির বেড়াজাল, সেই হিপোক্র্যাসির বাইরে

তিনি বেরিয়ে আসতে পারছেন না বলে রাজ্যের মানুষের সমর্থন পাচ্ছেন না। তিনি বিনয়ী অধ্যাপক মানুষ, তাই এই বাজেট বইয়ের পাতায় পাতায় তিনি তার অধ্যাপকসুলভ জ্ঞান দিয়ে গেছেন এবং সভাবসিদ্ধ ভঙ্গিমার অ্যাসেম্বলিতে বক্তব্য রেখেছেন। এসব প্রতি বছরই থাকে, নতুন কোনও কথা নয়। আমরা এতে অভ্যস্ত হয়ে গেছি। মাননীয় অর্থমন্ত্রীর বাজেট বইয়েতে অনেক কথাই লেখা থাকে, কিন্তু আমাদের বাস্তব জীবনের সঙ্গে তার বাজেটের গরমিল অনেকখানি। এই বাজেটে অসীমবাবু সব বিষয়েই ফার্স্ট, কিন্তু হাসপাতালে গিয়ে দেখুন বেড নেই, কারখানার দরজা বন্ধ, এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মান নেমে যাচ্ছে, সরকারি কর্মচারিরা কাজ করছেন না, দুর্নীতি বেড়ে চলেছে। তাই বাজেটের সঙ্গে বাস্তব জীবনের কোনও মিল আছে বলে আমি মনে করি না। ইট ইজ সিম্পলি অ্যান একাডেমিক রিপ্রেজেন্টেশন বাই ডঃ অসীম দাশগুপ্ত। তবে উনি একটি জায়গায় সত্যি কথা বলেছেন, সেটা ২(১২) নং অনুচ্ছেদে। সেখানে তিনি বলেছেন—'কৃষি এবং শিল্প, উৎপাদন এবং কর্মক্ষমতা বৃদ্ধি করবার জন্য পরিকাঠামোর ঘাটতি—বিশেষ করে সেচ, বিদ্যুৎ ও রাস্তার ক্ষেত্রে—দূর করা আশু প্রয়োজন।' অনেক কথার মধ্যে এই লাইন কয়টি থেকে বোঝা যায় যে, এক্ষেত্রে আমাদের রাজ্যে যা প্রয়োজন সেটা সীমাবদ্ধ। আমি জিজ্ঞাসা করতে চাই, আপনি বিকল্প অর্থনীতির কথা যা বলছেন, এই বিকল্প অর্থনীতি জিনিসটা কি? কোন মৌলিকতার প্রতিফলন ঘটেছে আপনার বাজেটের মধ্যে? ভূমি সংস্কার—এটা কি আপনার, নাকি জ্যোতিবাবুর, নাকি শৈলেনবাবুর মাথা থেকে বেরিয়েছিল? ভূমি সংস্কার, এটা আপনাদের মাথা থেকে বেরিয়ে আসেনি ; বেরিয়েছিল কংগ্রেসের মাথা থেকে, যারা এক সময় দেশটা চালাতেন। আপনি আমাদের বলুন, আপনি একজন মার্কসবাদি অর্থনীতিবিদ, এই বাজেট বইয়ে মার্কসবাদী অর্থনীতিবিদ হিসাবে কোনও মৌলিকতার প্রতিফলন ঘটিয়েছেন? যদি সেটা দেখাতে পারেন তাহলে আপনাদের দলে আমি নাম লেখাব। কিন্তু সেটা দেখাতে পারবেন না, কারণ এটা আপনাদের একটা শ্লোগান। আপনারা অনেক শ্লোগান দিয়েছেন। কেন্দ্র-রাজ্য সম্পর্ক, সেই শ্লোগান এখন বলেন না, বক্রেশ্বরের শ্লোগান দিয়েছেন, এখন বলেন না ; হলদিয়ার শ্লোগান দিয়েছেন, এখন বলেন না ; শিল্পায়নের শ্লোগান দিয়েছেন, এখন বলেন না। এখন শ্লোগান দিচ্ছেন বিকল্প অর্থনীতির। আমি জানি এই বাজেট বক্তৃতায় এই বিকল্প অর্থনীতির কথাও আর বলবেন না, কারণ সেটা পুরানো হয়ে যাবে, মানুষ বুঝে যাবে। আপনি বাজেট তৈরি করেছেন।

[5-40 — 5-50 p.m.]

অসীমবাবু টোটাল যে বাজেট করেছেন, ১৫,২৭৯ কোটি টাকা, এর মধ্যে প্ল্যান আউট-লে ৩,৯২২ কোটি টাকা। তাহলে আমরা এত পিছিয়ে আছি কেন? এই প্ল্যান আউট-লে অন্যান্য রাজ্যে, মহারাষ্ট্রে গুজরাটে কত? একটা পপুলার বাজেট করার জন্য মোটামুটি ভাবে মানুষের উপরে চাপ সৃষ্টি করবে না, এই রকম একটা বাজেট রেখেছেন। তাহলে কিসের ভিত্তিতে রাজ্য এগিয়ে যাবে? সেই সিকস্থ প্ল্যান থেকে আজ পর্যন্ত সম্পদ সংগ্রহের ক্ষেত্রে আপনি ব্যর্থ হয়েছেন বলে আমাদের রাজ্যের বাজেট তুলনামূলক ভাবে মহারাষ্ট্র, গুজরাট থেকে আমরা পিছিয়ে আছি। আমরা অনেক উন্নত রাজ্যের থেকে পিছিয়ে আছি। আপনি অনেকগুলো স্ট্যাটিসটিক্স দিয়েছেন। এখানে আমাদের দলের মাস্টার মহাশয় বলছিলেন, কোন স্ট্যাটিস্টিক্সটা দিলে আমাদের পক্ষে সুবিধাজনক হবে, সেই স্ট্যাটিস্টিক্স দিয়ে আপনি আমাদের

ভুল পথে চালিত করার চেষ্টা করেছেন। আপনি মূলত সেলস ট্যাক্সের উপরে ভিত্তি করে বাজেট করেছেন। ১৯৯৬-৯৭ সালে আপনি বলেছিলেন ৪,৫৬৭ কোটি টাকা খরচ করবেন। এবারে বলেছেন যে ৫,৪৮১.১৫ কোটি টাকা খরচ করবেন। এটা আপনি কিসের ভিত্তিতে বললেন? এই টাকা আপনার কোথা থেকে আসবে? আপনার সোর্স কি, কিসের ভিত্তিতে টাকা আসবে? আমরা টোটাল বাজেটে দেখতে পাচ্ছি যে, ৬০ পারসেন্ট আপনি নির্ভর করেছেন সেলস ট্যাক্সের উপরে, আর ওয়ান থার্ড নির্ভর করেছেন লোনের উপরে। বাজেট বক্তৃতার প্রথমে আপনি বলেছেন যে ভারতবর্ষ নাকি ঋণের ফাঁদে জড়িয়ে পড়েছে। ঠিক কথা, অনেক টাকা ঋণ করেছে। উন্নয়নশীল দেশ ঋণ করে, পৃথিবীর অন্যান্য দেশও ঋণ করছে। তবে ঋণের ফাঁদ থেকে ভারতবর্ষ বেরিয়ে আসতে পেরেছে। তার মধ্যে আপনিও তো ঋণ করেছেন। আপনার কাঁধে ৩০ হাজার কোটি টাকার বোঝা রয়েছে। আপনি প্রতি বছর প্রায় দু' হাজার কোটি টাকা যে ঋণ শোধ করবেন, তারপর বাকি যেটুকু থাকবে, তার মধ্যে দিয়ে এই রাজ্যে আপনি কতটুকু উন্নয়ন করতে পারবেন? এই ব্যাপারে আমাদের যথেষ্ট সন্দেহ আছে। আমি মনে করি, এই রাজ্যে-এরই বাজেট প্রগতির বাজেট নয়। আমাদের রাজ্যের এই বাজেট প্রকৃতপক্ষে উন্নয়নের বাজেট নয়। আজকে আমরা বিভিন্ন ক্ষেত্রে উৎপাদনে প্রথম হয়েছি। আলুতে আমরা প্রথম হয়েছি, এই কথা ঠিক। কিন্তু আলুতে আপনার ইনফ্রাস্ট্রাকচার নেই। কেন আলুর বন্ড নিয়ে মারামারি হচ্ছে? আমাদের রাজ্যে ৭২ লক্ষ টন আলু উৎপাদিত হয়েছে। আপনার ক্ষমতা আছে ২০ লক্ষ টন আলু রাখার। আপনি আলু রাখার কোল্ড স্টোরেজ করতে পারেননি। আপনি ৫০ পারসেন্ট আলু রাখার ব্যবস্থা করতে পারেননি। আপনি গ্রামীণ অর্থনীতি সম্বন্ধে বিকল্প অর্থনীতির কথা বলেছেন। আপনি এই সব কথা আর বলবেন না। এইসব কথা আপনার অনেক আগেই ইন্দিরা গান্ধী, রাজীব গান্ধী বলে গিয়েছেন—তারা বিকল্প অর্থনীতির কথা বলে গিয়েছেন। গ্রাম পঞ্চায়েতের মধ্যে জওহর রোজগার যোজনার মাধ্যমে টাকা আসবে বলেছেন। আপনি কি কোনও কথা ভেবেছেন যে আপনার জেলা পরিষদ টাকা খরচ করতে পারেনি? দক্ষিণ চব্বিশ পরগনা জেলা পরিষদের বাজেট ছিল ৭ কোটি ৫৬ লক্ষ ৯৮ হাজার ৯৯৭ কোটি টাকা। তারমধ্যে খরচ করতে পারেনি কত? না, ১৮ কোটি ২৮ লক্ষ ৬২ হাজার ৪৭৫ কোটি টাকা। এখন পর্যন্ত দক্ষিণ চব্বিশ পরগনা জেলা পরিষদ এই টাকা খরচ করতে পারেনি গতবারের বাজেটে। আপনি গতবারের কথা, উন্নয়নের কথা বলেছেন, এই তো অবস্থা, আপনি বিকল্প অর্থনীতির কথা বলছেন। আপনার সেই সরকারি প্রশাসনিক ব্যবস্থা নেই যার মাধ্যমে আপনি উন্নতি করতে পারেন। আপনি কতকগুলো জোড়াতালি দিয়ে, কতকগুলো স্লোগান দিয়ে রাজ্যকে চালাবার চেষ্টা করছেন। এর মধ্যে দিয়ে আমাদের রাজ্যের উন্নতি হচ্ছে না।

আপনারা বলেছেন যে চাল উৎপাদন নাকি বেড়েছে, আপনারা কি প্রফুল্ল সেনের যুগটা ভুলে গেছেন? ওই প্রফুল্ল সেনকে লেভি চালু করার কথা বলার জন্যই শাসন ক্ষমতার থেকে তাকে চলে যেতে হয়েছিল। অসীমবাবুও তার বাজেটে লেভি সংগ্রহ করার কথা বলেছেন, এবং বলেছেন যে ১৭০ টন লেভি সংগ্রহ করতে পারবে কিন্তু আজ পর্যন্ত দেড় লক্ষ টনের বেশি সংগ্রহ করতে পারেননি। সুতরাং আপনার লক্ষ্যমাত্রার থেকে অনেক নিচে রয়েছেন, সেখানে আপনি আবার নতুন করে লেভি বসাতে চাইছেন। তাহলে প্রফুল্ল সেন ভুল কোথায়

করেছিলেন? সুতরাং আপনাকে আমাদের তৈরি রাস্তা দিয়েই হাঁটতে হচ্ছে। আর এদিকে পপুলার বাজেট তৈরি করেছেন বলে বারবার বাহবা নিতে চাইছেন। আজকে রাজ্যের উন্নয়ন করতে পারেননি একথা কি অস্বীকার করতে পারবেন? বোরো চাষের ব্যাপারে সবসময়ে দেখি নানা অভিযোগ সরকার পক্ষ থেকে মেনশন আওয়ারে করছেন। মেনশন আওয়ারে আমরা দেখতে পাই সমস্ত সদস্যরা গ্রামে বিদ্যুৎ নেই, জল নেই ইত্যাদি বিষয়ে অভিযোগ করেন অথচ বাজেট নিয়ে আলোচনা করার সময়ে সরকার পক্ষের সদস্যদের দেখি 'সব কাউয়ার এক রা।' রাজ্য আজকে সমস্যায় জর্জরিত, বাস্তব জীবনের অভিজ্ঞতায় আমরা দেখছি আমরা আজকে কোন জায়গায় দাঁড়িয়ে আছি, যেখানে আজকে বোরো চাষে জল দিতে আমরা পারছি না, তার অল্টারনেটিভ হিসাবে টিউওয়েল বসিয়ে যে জল দেব, তাতে বিদ্যুৎ দিতে পারব কিনা তার কোনও বিশ্বাস নেই। সুতরাং ক্যান ইউ অ্যাসিওর আস যে বিদ্যুৎ দিতে পারবেন? আজকে বোরো চাষে জল না পাওয়ার জন্যে ২ লক্ষ একর জমিতে চাষ হচ্ছে না। আজকে গ্রামে অনেক অঞ্চলে বিদ্যুতের আলো এলেও তা দিয়ে এক দিনও সেচের জল তোলা যাচ্ছে না। একথা কি মাননীয় অসীমবাবু অস্বীকার করতে পারবেন যে, বিদ্যুতের আলো যেভাবে জ্বলে তাতে মোমবাতির বেশি জোরে আর জ্বলে না। আমরা দেখেছি গ্রামের প্রত্যন্ত অঞ্চলে বাঁশের মাথায় আলো লাগিয়ে দেখানো হচ্ছে আলো জ্বলছে, কিন্তু সেই আলো দিয়ে কাজ কিছু হয় না। আর এইভাবে আপনারা বলে দিচ্ছেন যে, আমরা অতগুলো গ্রামে বিদ্যুৎ দিতে পেরেছি। এক একটা মৌজায় দুটো তিনটে করে পোস্ট পুঁতে দিয়ে বিদ্যুৎ দেওয়া হয়ে গেছে বলে দাবি করা হচ্ছে। আমার এলাকায় প্রত্যন্ত গ্রামে ১০০টি তফসিলি জাতির মানুষ আছে, তাদের জন্য ৬ বছর ধরে জেলা পরিষদের অফিসে ঘোরাফেরা করা সত্ত্বেও তাদের ঘরে বিদ্যুৎ দিতে পারিনি। তারপরে আমার এলাকায় দুশো কলোনি এবং ষাট কলোনি বলে দুটি কলোনি আছে, সেখানে আজ অবধি বিদ্যুৎ দিতে পারিনি। মাননীয় অসীমবাবু চলুন না আমার সঙ্গে আমার বিধানসভা কেন্দ্র ঘুরে আসি, ট্রেনে করে যাব। ট্রেনে যেতে যেতে দেখা যাবে যে বেশির ভাগ জায়গাতেই এখনও বিদ্যুৎ পৌঁছায়নি। আজকে কোনও রাজ্য এরকম নেই যেখানে এইভাবে মিথ্যার উপরে দাঁড়িয়ে আছে। আজকে জাগলারিতে ভরে গেছে, আজকে জাগলারি অফ স্ট্যাটিস্টিক্স ভরে গেছে। মাননীয় অসীমবাবু আপনার দপ্তর কিভাবে সার্ভে করে আমার জানা আছে। চাল উৎপাদনে স্যাম্পেল সার্ভে কোথার থেকে আসছে, কারা সার্ভে করছেন তা আমার সব জানা আছে। অসীমবাবু আমি জোর গলায় বলতে পারি আমার বক্তব্য যদি মিথ্যা হয় আমি পদত্যাগ করব এবং চ্যালেঞ্জ নিয়ে বলছি যে, আপনি মিথ্যার উপরে ভিত্তি করে এসব তথ্য তৈরি করেছেন। এইভাবে আপনি বাংলার মানুষকে ভুল পথে পরিচালিত করছেন। আপনি মিসগাইড করে ভুল তথ্য দিয়ে বিধানসভায় পেশ করে বাহবা নেবার চেষ্টা করছেন। সুতরাং আপনার এই বাজেট সর্বৈব মিথ্যা, মিথ্যা, মিথ্যা।

[5-50 — 5-53 p.m.]

অসীমবাবু এই জায়গাটা পাশ কাটিয়ে গিয়েছেন, ৬ লক্ষ লোকের স্থায়ী কর্মসংস্থান করেছেন বলেছেন। কিসের ভিত্তিতে, এইসব তথ্য পেয়েছেন? ৫ লক্ষ ৫৯ হাজার লোককে আপনি নাকি স্থায়ী কর্মসংস্থান করে দিয়েছেন। আমার আগে একজন মাননীয় সদস্য বলছিলেন।

আপনাদের দলেরই সদস্য মাখনলাল বাঙাল, উনি আপনাকে একটি কথা বলেছেন লক্ষ্য করেছেন কি? ব্যাঙ্ক ঋণ পাওয়ার ক্ষেত্রে সেসরু প্রকল্প থেকে শুরু করে পি. এম. আর. ওয়াই যতগুলি সেলফ এমপ্লয়েড স্কীম আছে, সবক্ষেত্রে দেখা যাচ্ছে, ব্যাঙ্ক থেকে ঋণ পাওয়ার ক্ষেত্রে অসুবিধা হচ্ছে। প্রথমবার সেই ব্যক্তি যখন ঋণ পাচ্ছে, তখন তার নাম আপনাদের খাতায় উঠে গেল, সেই ব্যক্তি সেলফ এমপ্লয়েড। দ্বিতীয় বার যখন লোন চাইল তখন সে লোন পাচ্ছে না, ফলে ক্ষতিটা তার হল, অথচ সে সেলফ এমপ্লয়েড বলে আপনাদের খাতায় তার নাম উঠে গেছে। শিল্পক্ষেত্রের জন্য যে টাকা ধার্য করেছেন, এই টাকা দিয়ে এই রাজ্যের শিল্পের কি উন্নতি হবে? ২১১ কোটি টাকা আগে ছিল, সেটাকে বাড়িয়ে করেছেন ২৯৮ কোটি টাকা। শিল্পপতি এই রাজ্যে কজন এসেছেন? আমরা দেখছি, এই রাজ্যে ভাল শিল্পপতি বা নাম করা কোনও শিল্পপতিকে কি আনতে পেরেছেন? আপনাদের মুখ্যমন্ত্রী ৪৭০ দিন বিদেশে ঘুরেছেন, আপনি বড় বড় কথা বলেছেন বাজেট বক্তৃতার মধ্যে, একজনও নাম করা ব্যবসায়ী কি আমাদের রাজ্যে এসেছেন, যিনি ব্যবসা করছেন, এই রকম আমাদেরকে দেখাতে পারলে আমরা খুশি হব। কিন্তু এই জায়গাটাকে আপনি এড়িয়ে যাওয়ার চেষ্টা করেছেন জাগলারি অফ স্টেটমেন্ট দিয়ে। আজকে বেকারি কোনও জায়গায় পৌঁছেছে—৫৫ লক্ষ। কতজন বেকারকে চাকরি দিয়েছেন, মাত্র ১৯ হাজার সামথিং। একটু আগে একজন সদস্য বলছিলেন, এই বেকারদের স্বাকার করতে ২৭৫ বছর লাগবে এই গতিতে যদি হয়। আপনাদের কোনও পজিটিভ আউটলুক নেই কিভাবে কোন জায়গায় থাকলে সত্যিকারের উন্নতি হবে। খালি তথ্য দিয়ে আপনি মানুষকে উল্টো পথে চালিত করবার চেষ্টা করেছেন, তাই এই বাজেটকে সমর্থন করতে পারলাম না, বলে দুঃখিত, এই বলে আমার বক্তব্য শেষ করছি।

## Adjournment

The House was then adjourned at 5.53 p.m. till 11 a.m. on Friday, the 21st March, 1997, at the Assembly House, Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India**

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Friday, the 21st March, 1997 at 11.00 a.m.

**PRESENT**

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 12 Ministers, 7 Ministers of State and 129 Members.

[11-00 — 11-10 a.m.]

**Mr. Speaker :** All the questions of the Labour Minister will be held over because he has fallen ill and has not been able to come.

**মেডিক্যাল কলেজ হাসপাতালে কম্পুটারাইজড পদ্ধতি**

*২৫৭। (অনুমোদিত প্রশ্ন নং *১৭৭) **শ্রী আবদুল মান্নান :** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কলকাতায় মেডিক্যাল কলেজ হাসপাতালগুলিতে রোগী ভর্তির সুবিধার্থে শূন্য বেড সম্পর্কে তথ্য পরিবেশনের জন্য কম্পুটারাইজড পদ্ধতিতে ব্যবস্থা গ্রহণের কোনও পরিকল্পনা আছে কিনা ; এবং

(খ) থাকলে, কবে নাগাদ তা রূপায়িত হবে বলে আশা করা যায়?

**শ্রী পার্থ দে :**

(ক) এই সমগ্র কর্মসূচিটি কয়েকটি স্তরে সম্পূর্ণ হবে। এখন কম্পিউটার ব্যতীতই ব্যবস্থাটি উন্নত করার চেষ্টা হচ্ছে।

(খ) আপাতত প্রশ্ন ওঠে না।

**শ্রী আবদুল মান্নান :** মাননীয় মন্ত্রী মহাশয় জানেন যে কলকাতা মেডিক্যাল হাসপাতালে ভর্তি হতে আসা মুমূর্ষু রোগীরা এই হাসপাতাল থেকে হাসপাতালে করে বেড়ায় হাসপাতালে সিট না থাকার জন্য। আপনি যে একটা আধুনিক ব্যবস্থা নিতে চলেছেন যাতে রোগীদের হ্যারাসড্ না হতে হয়, তার জন্য। এই ব্যবস্থা নিতে আপনার যে কর্মসূচি সেটা বিস্তারিত জানাবেন কি? কি পদ্ধতি নিতে যাচ্ছেন?

**শ্রী পার্থ দে :** বিষয়টা প্রধানত গুরুত্ব পেয়েছে সুপ্রিম কোর্টের একটা রায়ের পরিপ্রেক্ষিতে। সামগ্রিক কর্মসূচি বলতে কয়েকটা ভাগ করে দায়িত্ব নির্ধারণ করতে হয়েছে। অ্যাডিকোয়েট ফেসিলিটিস আর অ্যাভেলেবল অ্যান্ড প্রাইমারি হসপিটালস অ্যাট দি ডিস্ট্রিক্ট লেভেল অ্যান্ড সাব-ডিভিসনাল লেভেল আর আপগ্রেডেড, এটা করতে হবে। ফেসিলিটিস ফর স্পেশালইজড

ট্রিটমেন্ট আর ইনক্রিজড, এটা করতে হবে। In order to ensure availability of bed in emergency at the State Level hospitals there is a centralised communication system এটা করতে হবে। যেটা আপনার স্পেসিফিক কোয়েশ্চেন। তার পর হচ্ছে অ্যামবুলেন্স ফেসিলিটি ইত্যাদি। এর যে ওই অংশটা অর্থাৎ টিচিং হাসপাতাল, সুপার স্পেশ্যালিটি হাসপাতাল, তার নীচের যে হাসপাতালগুলো সেগুলো সম্পর্কে একটা কর্মসূচি ইতিমধ্যেই নেওয়া হয়েছে সেটা বলা হচ্ছে হেলথ সিস্টেম ডেভেলপমেন্ট প্রোজেক্ট। তাদের কিছু ক্যাপাসিটি বিল্ড করে এফিসিয়েন্সি বাড়ানো, কমিউনিকেশন বাড়ানো সেটা চলছে। আর সুপার স্পেশাল হাসপাতালের ইমারজেন্সির যে সমস্যাটা সেই সমস্যা সমাধান করার জন্য বিশেষ করে কলকাতায় আমরা একটা বিশেষ ব্যবস্থা নিয়েছি। সেটা হল কয়েকটা টিচিং হাসপাতালকে কেন্দ্র করে তার চারপাশে যে হাসপাতালগুলো রয়েছে তার সঙ্গে একটা যোগসূত্র করে তুলব যাতে প্রয়োজন মতো টিচিং হাসপাতাল থেকে অন্য নন-টিচিং গভর্নমেন্ট হাসপাতালে পেসেন্টকে পাঠানো যায় আবার পরে টিচিং হাসপাতালে ফেরৎ আনা যায় যাতে হাসপাতালের মধ্যে যোগসূত্র থাকে। এটা আমরা দু-এক মাসের মধ্যে করছি। বাড়তি কিছু ব্যবস্থা হাসপাতালে দিতে হবে। সেটা আমরা দিতে শুরু করেছি। কিছু কিছু ইমার্জেন্সি চিকিৎসক এবং অন্যান্য ব্যবস্থা, যোগসূত্র রাখার জন্য টেলিফোন ব্যবস্থা আরও আধুনিক করা দরকার। আর হচ্ছে যেখানে যেখানে প্রয়োজন অ্যাম্বুলেন্স বা এই ধরনের গাড়ি কিছু দেব, আর কিছু দেওয়া আরম্ভ হয়েছে। এই বিষয়ে আরও একটু ভালভাবে কাজ শুরু করলে তখন আরও উন্নত যন্ত্র ব্যবহার করা যায় কিনা সেটা আমরা দেখব।

**শ্রী আবদুল মান্নান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, একটা ব্যাপারে বিরোধীদল, শাসক দলের সকলেই ভুক্তভোগী যে, বিশেষ করে গ্রামবাংলা থেকে যে সব রোগীরা কলকাতার হাসপাতালে ভর্তি হতে আসেন, তখন অনেক সময় হাসপাতাল থেকে সিট নেই বলে তাদেরকে ফিরিয়ে দেওয়া হয়। তারা বেরিয়ে আসার সঙ্গে সঙ্গে একটা দালাল চক্র টাকা-পয়সার বিনিময়ে সেই রোগীদের ঐ হাসাপাতলেই ভর্তি করে দেয়। এরকম কলকাতার ৫টি হাসপাতাল আছে। সেই হাসপাতালগুলো হল—মেডিক্যাল কলেজ হাসপাতাল, এস. এস. কে. এম. হাসপাতাল, আর. জি. কর. হাসপাতাল, এন. আর. এস. হাসপাতাল এবং ন্যাশনাল মেডিক্যাল হাসপাতাল। এছাড়া শম্ভুনাথ পন্ডিত হাসপাতাল ইত্যাদি হাসপাতাল আছে। হাসপাতালে যে দালাল চক্র কাজ করছে তাদের বিরুদ্ধে কোনও ব্যবস্থা নেওয়ার কথা আপনারা চিন্তা করেছেন কি?

**শ্রী পার্থ দে ঃ** এটা এই প্রশ্নের সঙ্গে যুক্ত নয়, কিন্তু যেহেতু এটা উদ্বেগের বিষয় সেজন্য উত্তর দিচ্ছি। রোগী এবং তাদের আত্মীয়স্বজন যারা হাসপাতালে আসেন বিশেষ করে রাতের বেলায়, তারা তখন অসহায় বোধ করেন। তখন তাদের যে যা পরামর্শ দেন তারা সেই পরামর্শ মতোই চলেন। এই প্রবণতা বন্ধ করা যাবে না। এ ব্যাপারে কলকাতা পুলিশ ও প্রশাসনকে আমরা বলেছি যে কোনও অভিযোগ এলে সেটা দেখার ব্যবস্থা করবেন। দ্বিতীয়ত, হাসপাতালে হয়ত কোনও কারণে রোগী বা রোগীর আত্মীয়স্বজন যা প্রত্যাশা করছেন সেটা পাচ্ছেন না। তখন তারা সেই ব্যাপারটা স্বাস্থ্য দপ্তর, স্বাস্থ্য আধিকারিক এবং মন্ত্রীকে জানাতে পারবেন। কিছু কিছু ব্যাপার আছে যেগুলো কথা বলে মিটিয়ে দেওয়া হয়। আর সুনির্দিষ্ট কোনও অভিযোগ থাকলে সেগুলোর অনুসন্ধান করার ব্যবস্থা করা হয়েছে।

এখনকার দিনে রোগীর সঙ্গে যারা অভিভাবক হিসেবে আসেন তারা সবাই কারোর না কারোর সঙ্গে পরামর্শ করেই আসেন। সুতরাং তাদেরকে যদি আরেকটু সবাই মিলে ভাল করে বুঝিয়ে দেন যে, কি করতে হবে আর কি করতে হবে না, তাহলে খুব ভাল হয়। আরেকটা জিনিস, হাসপাতালের নিয়মিত কর্মীদের জন্য পরিচয় পত্রের ব্যবস্থা করা হচ্ছে। এর ফলে যাদের পরিচয় পত্র থাকবে না তারা ভর্তির ব্যাপারে কোনও হস্তক্ষেপ করতে পারবে না। এতে কিছুটা সুবিধা হবে।

**শ্রী আবদুল মান্নান ঃ** মাননীয় মন্ত্রীমহাশয়কে ধন্যবাদ যে তিনি প্রবলেম রিয়েলাইজ করতে পেরেছেন এবং এ ব্যাপারে ব্যবস্থা নেওয়ার কথাও বলেছেন। রোগীরা যখন ভর্তি হতে আসেন, তখন হাসপাতালে যদি সিট না থাকে তাহলে তখন যিনি হাসপাতালে এমার্জেন্সি ওয়ার্ডে ডিউটিতে থাকেন তিনি যদি লিখে দেন যে, সিট নেই, রেফার্ড টু অ্যানাদার হসপিটাল তাহলে ভাল হয় কারণ এর ফলে রোগীরা হাসপাতালের দালাল চক্র যাদের সঙ্গে হাসপাতালের এক শ্রেণীর কর্মচারী যুক্ত আছে তারা টাকা-পয়সার বিনিময়ে রোগীদের হাসপাতালে ভর্তি করতে পারবে না।

**শ্রী পার্থ দে ঃ** হাসপাতালে রোগীকে প্রথমে ডাক্তার দেখে তারপর তাকে রেকমেন্ড করলে তখন রোগীকে ভর্তি করা হয়। যদি বেড না থাকে তখন ডাক্তার, রিগ্রেট নো বেড লিখে দেন। কিন্তু এতে আমাদের সমস্যার সমাধান হচ্ছে না। সেজন্য আমরা এখন চেষ্টা করছি, কিছুটা কাজ আরম্ভ হয়েছে। আমরা এটাকে আরও উন্নত করার চেষ্টা করছি।

[11-10 — 11-20 a.m.]

আশা করি সবাই মিলে বলে-টলে একটা জায়গায় দাঁড় করাতে পারব। আমরা বলেছি, বড় হাসপাতালগুলোতে রাত্রিবেলা যদি কোনও রোগী আসে, যেমন করে পারেন স্থান দিন। অনেকের ধারণা আছে, ভর্তি মানেই একটা বেড দিতে হবে। কিন্তু অনেক ক্ষেত্রেই বেড দেওয়া যায় না। আমাদের কথাটা সুপ্রিম কোর্টের আদেশেও সমর্থিত হয়েছে—দরকার হলে ট্রলিতে রাখবে, দরকার হলে ফ্লোরে রাখবে। যে রোগীকে দেখার কেউ নেই, মৃত্যুর সঙ্গে লড়াই করছে, তাদের রাখতে বলেছি। সারাদিন ধরে যত রোগী আসে, সবাইকে ভর্তি করা যায় না। কোনও কোনও ডিপার্টমেন্টে অনেক বেশি রোগী আসে। এমারজেন্সি কেস হ'লে সেখানে বলে দিয়েছি ভর্তি রাখুন, যখনই বেড খালি হবে, নিয়ে নেবেন। এই সিস্টেমটা কিছু কিছু বড় হাসপাতালে চালু হয়েছে, আরও বড় আকারে চালু করতে চাই।

**শ্রী তপন হোড় ঃ** দারিদ্র্য সীমার নিচে বসবাসকারির সার্টিফিকেট নিয়ে এলে তাদের জন্য ফ্রি বেডের যেমন ব্যবস্থা আছে, তেমনি যখন বেড শূন্য হচ্ছে, সেই শূন্য বেডের ক্ষেত্রেও তাদের অগ্রাধিকার দেওয়ার কথা রাজ্য সরকার বিবেচনা করছেন কি?

**শ্রী পার্থ দে ঃ** রোগটা কতখানি গুরুত্বপূর্ণ বা রোগীর কি ধরনের সঙ্কট আছে, সেটা চিকিৎসকরা বুঝে যদি মনে করেন ভর্তি করা দরকার, তাহলেই ভর্তি করা হবে। ভর্তির ব্যাপারটা সঙ্কটের গভীরতার উপর নির্ভর করছে, দারিদ্র সীমার উপর নয়।

**শ্রী শৈলজাকুমার দাস :** দারিদ্র্য সীমার নিচে বসবাসকারী মানুষ বিধায়কদের কাছ থেকে সার্টিফিকেট নিয়ে এলে ফ্রি বেড দেওয়ার ব্যবস্থা আছে। কিন্তু হাসপাতাল স্তরে কোনও কর্তৃপক্ষের হাতে সেই অধিকার দেওয়া নেই, রাইটার্স বিল্ডিংসে সেই সার্টিফিকেট নিয়ে গেলে সেখানে আপনারা বিবেচনা বা অধিকার দিলে তবেই পাচ্ছে। আমার প্রশ্ন, হাসপাতাল কর্তৃপক্ষের হাতে সেই অধিকার দেবেন কিনা, যাতে সে ফ্রি বেডে ফ্রি চিকিৎসার সুযোগ পেতে পারে?

**শ্রী পার্থ দে :** স্যার, এই প্রশ্নটার দুটো ভাগ আছে। ঐ সার্টিফিকেট নিয়ে গেলে অন্য সমস্ত হাসপাতালে ফ্রি বেড পাওয়া যাবে এস. এস. কে. এম হাসপাতাল ছাড়া। কারণ ওখানকার সমস্ত বেড পেয়িং বেড। তাই ওখানে যদি ফ্রি বেডে কোনও রোগীকে ভর্তি করতে হয় তাহলে গভর্নমেন্টকে অর্থ বরাদ্দ করতে হয়। তা করতে হলে কতগুলো প্রক্রিয়া আছে। এর জন্য দপ্তরে আসতে হবে। যারা ঐ রকম এস. এস. কে. এম.-এ ভর্তির জন্য আসেন তাদের আমার রাষ্ট্রমন্ত্রী ব্যবস্থা করে দেন। করতে করতে কোথায়, কতদূরে যেতে হবে তা আমরা জানি না। তাই আমাদের পরিকল্পনা আছে দু ভাগে বেড ফ্রি করার। প্রথমত, এমন কিছু রোগ আছে যাতে চিকিৎসায় অনেক খরচ লাগে। অনেক ঔষুধ আছে যা সাধারণভাবে সরকারের তালিকায় পাওয়া যায় না। বিভিন্ন যন্ত্রপাতি, শল্য চিকিৎসা বা অপারেশনের ব্যাপার—এগুলো সাধারণভাবে সবাইকে দেওয়া সম্ভব নয়। এগুলো সম্পর্কে সরকার বিবেচনা করতে পারেন কিনা।

দ্বিতীয়ত, সাধারণত ফ্রি বেডের ব্যাপারে এস. এস. কে. এম. ছাড়া সমস্ত হাসপাতালে চিঠি লিখলে সুপারিনটেনডেন্ট করে দেন। এখানে সরকারি অনুমোদন লাগে না। ডাক্তার বা বেডের জন্য কোনও খরচ লাগে না। কিন্তু যদি বিশেষ কোনও ঔষুধ, যন্ত্রপাতি, গ্যাজেট লাগে তাহলে সেটা সরকারকে বিবেচনা করতে হবে, হাসপাতাল করতে পারবে না।

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা :** স্যার, এই যে জ্বলন্ত সমস্যা এর কথা বিভিন্ন সদস্য তুলেছেন। হাসপাতাল, বিশেষ করে কলকাতার টিচিং হাসপাতালে ভর্তি হবার জন্য মাননীয় মন্ত্রীর কাছে জানতে চাইছি। গত ২০ বছরে বামফ্রন্ট সরকারের রাজত্বে রোগীর সংখ্যা বেড়েছে এবং তারা কলকাতাতে চিকিৎসা করাতে বাধ্য হন। কিন্তু সেজন্য এই টিচিং হাসপাতালগুলো শয্যা সংখ্যা বেড়েছে কিনা? আর একটা সাপ্লিমেন্টারি করছি এই প্রশ্নের সঙ্গে রিলেটেড বলে, আপনি নিশ্চয় অনুমান করেছেন যে, চিকিৎসায় উন্নতির সঙ্গে সঙ্গে সফিস্টিকেটেড যন্ত্রপাতির ব্যবহার বাড়ছে। সনোগ্রাফি, ক্যাট স্ক্যান, প্রভৃতি চিকিৎসা ২০/৩০ বছর আগে শোনা যেত না। যদিও এখন হচ্ছে। এগুলো জেলা সদর হাসপাতালগুলোতে নেই। তার ফলে এইসব চিকিৎসার জন্য রোগীকে বহু টাকা খরচ করে, শ্রম ব্যয় করে কলকাতায় ছুটে আসতে হয়। এই সনোগ্রাফি, আল্ট্রাসনোগ্রাফি প্রভৃতি চিকিৎসা জেলাসদর হাসপাতালগুলোতে, সাব-ডিভিসনাল হাসপাতালগুলোতে ইন্ট্রোডিউস করার কোনও ব্যবস্থা আছে কিনা? যদি থাকে তাহলে বলুন? এটা হলে রোগীকে কলকাতায় ছুটে আসতে হবে না।

**শ্রী পার্থ দে :** এ বিষয়ে একটা প্রশ্ন পেলে আমি বিশদভাবে আপনাদের জানাতে পারি। এখন আমার কাছে এ বিষয়ে সংখ্যাত[illegible] এই আমলে কলকাতায় এবং

মফঃস্বলে চিকিৎসার সুযোগ-সুবিধা, শয্যা সংখ্যা, ইত্যাদি কত বেড়েছে বলতে পারব না, তবে নিশ্চিত ভাবে বেড়েছে। অন্য জায়গায় সুযোগ পেলে সেটা আপনাদের জানিয়ে দেব।

দ্বিতীয়তঃ জেলা বা মহাকুমাস্তর সম্বন্ধে বলেছি এবং আবার বলছি। আমরা চাই, জেলা এবং মফঃস্বলস্তরে বা গ্রামাঞ্চলে যে সরকারি হাসপাতাল আছে, গ্রামীণ হাসপাতাল যাকে বলা হয় তাদের উন্নতি করতে। সেখানে নির্দিষ্ট থাকবে—এই চিকিৎসা, এই অবস্থা পর্যন্ত হবে। কিছু চিকিৎসা আছে যা তারা এখন করতে পারেন না তার ব্যবস্থা করতে হবে—ট্রেনিং ইত্যাদি দেওয়া হবে। এই কাজ আরম্ভ হয়ে গেছে, একটা পর্যায়ের ভেতর দিয়ে যাচ্ছে। এর ঠিক প্রতিফলন পেতে অল্প কিছু দিন সময় লাগবে। আরেকটা যে প্রশ্ন সেটা যদি বিস্তৃতভাবে আলোচনা হয় তাহলে আমি আনন্দিত হব, এমন অনেক বিষয় আছে যেগুলি আমরা সবাই মিলে সেটা অনুধাবন করতে পারলে আমাদেরই লাভ হবে। এটা করা হচ্ছে এবং এর সারাসার আমরা দেব। যন্ত্রপাতি থাকলেই যে সেখানে ভাল চিকিৎসা হচ্ছে তা নয়, এমন অনেক জায়গা আছে যেখানে এই যন্ত্রপাতিগুলি ব্যবহার করা হচ্ছে না। এটা সরকারের বা মন্ত্রীর সমস্যা নয়, এগুলিকে আরও ভাল করে দেখাশোনা করে সেগুলি খানিকটা সামাজিক দৃষ্টির মধ্যে রাখতে হবে। আল্ট্রাসনোগ্রাফি অনেক জায়গায় আছে কিন্তু সেটা ব্যবহার হচ্ছে না, সেই জন্য কম্পিউটারাইজড বেড ব্যুরো সিস্টেম চালু করার সময় আমরা নিচ্ছি। কম্পিউটার বসানোর পর যদি ডাটা ফিট না করা হয় তাহলে আমাদের কোনও লাভই হবে না। অনেক জায়গাতেই যন্ত্রপাতি আছে এবং সেগুলি ব্যবহার না করতে পারাটা আমাদের সরকারি দপ্তরের একটা ত্রুটি এগুলিকে কি করে ব্যবহার করব তার উপর আমাদের জোর দেওয়া দরকার এবং সবচেয়ে বেশি জোর দিতে হবে যে ব্যাপারে সেটাতে আপনাদের প্রত্যক্ষ সমর্থন লাগবে আমাদের যে মানব সম্পদ আছে তার ঠিকমতো ব্যবহার। তাকে যদি আমরা ঠিকমতো ব্যবহার করতে পারি তাহলে ছোটখাটো সমস্যাগুলি আমরা দূর করতে পারব। আমাদের যে মানব সম্পদ আছে নানান স্তরের কর্মী, মানুষ, চিকিৎসক, অচিকিৎসক, মেডিক্যাল, প্যারামেডিক্যাল যারা আছেন তাদের কাজে লাগাবার জন্য যদি আমরা পরিবেশ তৈরি করতে পারি, তাহলে আমরা এগুলিকে দূর করতে পারব এবং সুস্থ পরিবেশ ফিরিয়ে আনতে পারব।

[11-20 — 11-30 a.m.]

**শ্রী ঈদ্ মহম্মদ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আমার অতিরিক্ত প্রশ্ন হচ্ছে যে আমরা প্রায়ই দেখি বিভিন্ন হাসপাতালে এক্স-রে মেশিন এবং আরও অনেক ধরনের মেশিন সেগুলি অকেজো হয়ে পড়ে আছে। সেগুলিকে মেরামত করার জন্য লেখা হয় রাইটার্স বিল্ডিং-এ। কিন্তু সেগুলিকে সারাতে প্রায় এক, দেড় বছর সময় লেগে যায়। এইগুলি সারাবার একটি সংস্থা হল ইলেক্ট্রো মেডিক্যাল। এই মেশিনগুলি যাতে দ্রুত সারানো যায় তার জন্য কোনও ব্যবস্থা গ্রহণ করছেন কি?

**শ্রী পার্থ দে ঃ** আমরা এর আগে যা করেছি সেটা হল হাসপাতালের সুপারিনটেন্ডেন্ট তার যে আর্থিক সীমা ছিল খরচ করবার সেটাকে বাড়িয়েছি যাতে এটা তারা নিজেরাই করে নিতে পারেন। আরেকটা ব্যাপার হচ্ছে যদি মনে করেন যে তারা নিজেরাই সারিয়ে নিতে পারবেন সেই রকম নির্ভরযোগ্য প্রতিষ্ঠান তাদের জানা আছে তাহলে তারা সেটা করতে

পারেন। কোনও একটি বিশেষ প্রতিষ্ঠানের জন্য তাদের অপেক্ষা করতে হবে না। এক্ষেত্রে অসুবিধা হয় গ্রামাঞ্চলে, তখন কলকাতা থেকে লোক নিয়ে যেতে হয়। আপনি যে প্রতিষ্ঠানের নাম করলেন সে প্রতিষ্ঠানের একটা অসুবিধা যে কলকাতা থেকে তাদের নর্থ বেঙ্গলে লোক পাঠাতে হয় এবং অনেক দেরি হয়ে যায়, একজন লোক যাবে এস্টিমেট দেবে এই সব করতেই, এই সব জটিলতা আছে আর এই সব বাদ দিয়েও আমরা চলতে পারব না, আমরা যেটা পারি যে হাসপাতাল কর্তৃপক্ষের খরচের সীমাটা বাড়াতে, আর সেই এলাকায় যদি যোগ্য লোক থাকে তারা এটা করিয়ে নিতে পারেন।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, কলকাতার মেডিক্যাল কলেজ হাসপাতালগুলোর মধ্যে মাত্র দুটি ক্ষেত্রে—এন. আর. এস. এবং এস. এস. কে. এম.-এ ডায়ালেসিস এবং সি. টি. স্ক্যানের ব্যবস্থা আছে, মফঃস্বলের হাসপাতালগুলো তো দূরের কথা। মফস্বলের হাসপাতালগুলোয় না করুন অন্তত রাজ্যের গরিব মানুষদের সুবিধার জন্য কলকাতা শহরের যেসব মেডিক্যাল কলেজ হাসপাতালগুলোয় ঐ ব্যবস্থা এখনও নেই, সে সবগুলোয় ঐ ব্যবস্থা চালু করবার চেষ্টা করবেন কি; সাথে সাথে গরিব মানুষরা যাতে অর্ধেক খরচে কলাকাত শহরের সব ক'টি মেডিক্যাল কলেজ হাসপাতালে ডায়ালেসিস এবং সি. টি. স্ক্যানের সুযোগ পায় তার জন্য ব্যবস্থা করার সরকারের কোনও পরিকল্পনা আছে কি?

**শ্রী পার্থ দে ঃ** স্যার, এই প্রশ্নের উত্তরে আমি শুধু এইটুকুই বলতে পারি সুপার স্পেশ্যালিটির ইল্যাবোরেট অ্যারেঞ্জমেন্ট সব গভর্নমেন্ট হাসপাতালে খুব তাড়াতাড়ি পাঠাবার পরিকল্পনা করা সম্ভব নয়। তবুও আমরা এখন পর্যন্ত যেটুকু করেছি তা হ'ল যে, আমাদের এই যে টিচিং হসপিটালগুলো আছে এইগুলোকে এক একটা ধরে দুটো করে সুপার স্পেশ্যালিটি আস্তে আস্তে ডেভেলপ করা হচ্ছে। ট্রিটমেন্ট দিনের পর দিন যেভাবে কস্টলি হয়ে যাচ্ছে তাতে এটা খুবই বড় সমস্যা, কিভাবে সমাধান করব আমি জানি না। কিন্তু এর সাথে সাথে আমাদের দেখতে হবে অন্যান্য আরও যে সিস্টেম রয়েছে, যেগুলো আমাদের সরকারি প্রতিষ্ঠান নয়—পুরো সেগুলোও যাতে এসব ব্যাপারে মানুষকে খানিকটা সুযোগসুবিধা দিতে পারে। সুতরাং তাদের সঙ্গে সহযোগিতা রেখে সেরকম একটা চেষ্টা আমরা করছি। খুব তাড়াতাড়ি সব সরকারি হাসপাতালে সুপার স্পেশ্যালিটির ন্যূনতম সাহায্যও পৌছে দেওয়া সম্ভব নয়। তবে কিছুটা বাড়াব এবং সরকারি প্রতিষ্ঠানের বাইরে যেসব প্রতিষ্ঠান আছে তাদের সঙ্গে সহযোগিতা করে মানুষকে কতটা বেশি সুযোগসুবিধা দেওয়া যায় তার চেষ্টা করব। খুবই অসুবিধা-জনক পরিস্থিতি, প্রতিদিনই খরচ বেড়ে চলেছে।

## রাজ্যে ইফ্‌কো কর্তৃক সরবরাহকৃত সারের পরিমাণ

***২৫৮। (অনুমোদিত প্রশ্ন নং *২৭) শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৯৫-৯৬ আর্থিক বছরে ইফকো কর্তৃক রাজ্যে সরবরাহকৃত সারের পরিমাণ কত ; এবং

(খ) তন্মধ্যে নাইট্রোজেন সারের পরিমাণ কত ছিল?

**শ্রী ভক্তিভূষণ মন্ডল ঃ**

(ক) বিগত ১৯৯৫-৯৬ আর্থিক বছরে ইফকো কর্তৃক এই রাজ্যে মোট ৩,৪৮,১২৫.৪ মেট্রিক টন সার সরবরাহ করা হয়েছে।

(খ) উপরিউক্ত সরবরাহকৃত সারের মধ্যে নাইট্রোজেন সারের পরিমাণ ছিল ৭৫,৯৭৭.৬ মেট্রিক টন।

**শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** স্যার, 'ইফকো' আমাদের রাজ্যে যে সার সরবরাহ করছে তা প্রয়োজনের তুলনায় খুবই নগণ্য—বিশেষ করে নাইট্রোজেন সার আরও সরবরাহ করা দরকার। আপনি জানেন আমাদের রাজ্য তথা পূর্বাঞ্চলে 'ইফকো'-র কোনও সার কারখানা নেই। যাতে আরও বেশি পরিমাণে বিশেষ করে নাইট্রোজেন সার এ রাজ্যে সরবরাহ করা যায় তার জন্য মাননীয় মন্ত্রীমহাশয়ের দপ্তরের পক্ষ থেকে 'ইফকো'-র কাছে কোনও দাবি বা আবেদন করা হয়েছে কিনা বা 'ইফকো' এ রাজ্যে কোনও সার কারখানা খোলার উদ্যোগ নিয়েছে কিনা তা মাননীয় মন্ত্রীমহাশয় দয়া করে জানাবেন কি?

[11-30 — 11-40 a.m.]

**শ্রী ভক্তিভূষণ মন্ডল ঃ** ইফকো সারের যে কারখানার কথা বলছেন সেটা করার চেষ্টা হচ্ছে। তবে এটা করা মুশকিল। অনেক টাকা লাগবে, কারণ রাজ্য সরকারের টাকা লাগে। সেইজন্য আমাদের রাজ্য সব টাকা দিতে পারে না। এইজন্য করা হচ্ছে না।

**শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** যে সারটা সরবরাহ করছে কিছু কিছু ক্ষেত্রে দেখা যাচ্ছে—যদিও (ক) প্রশ্নের উত্তরে বলেছেন শতকরা ৯৯ পার্সেন্ট বেনফেডের মাধ্যমে বিলি করা হচ্ছে। কিন্তু কোনও কোনও ক্ষেত্রে দেখা যাচ্ছে বাফার গো-ডাউন থেকে, ওয়্যার হাউস থেকে—বেনফেড এবং থানা মার্কেটিং সোসাইটিকে বাদ দিয়ে—তাদের মাধ্যমে সরাসরি সার নিয়ে নিচ্ছে। এই সিস্টেম কেন চালু হয়েছে? সোজাসুজি বেনফেড বা থানা মার্কেটিং সোসাইটিকে বাদ দিয়ে এই পদ্ধতি কেন চালু করা হয়েছে তা জানাবেন কি?

**শ্রী ভক্তিভূষণ মন্ডল ঃ** এটা প্রায় ৭/৮ বছর আগে চালু হয়। এটা নিয়ে ঝগড়া-ঝাটি হয়। বেনফেড বলে আমাদের সবটা করতে দিন। কিন্তু ওদের থেকে বলে যে, না। আমাদের যে সাপ্লাই সেই সাপ্লাই বেনফেড খরচ করতে পারে না। অতএব এই যেগুলি এস. কে. ইউ. এস. বা যেগুলি মার্কেটিং তাদের ডায়রেক্ট দিলে আরও বেশি সার দিতে পারব। এই জন্য এটা হয়েছিল এবং এখনও সেটা চলছে।

**শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** আপনি যে আর্থিক সমীক্ষার কথা বললেন তাতে বলছেন ১৯৯৬-৯৭ সালে ১০ লক্ষ মেট্রিক টন-এর বেশি সারের দরকার আছে। ইফকো ম্যাক্সিমাম ৩ কি ৪ লক্ষ মেট্রিক টন সার সরবরাহ করতে পারে যেটা ১৯৯৫-৯৬ সালে করেছে। বাকি

যে সার সেগুলি বিদেশ থেকে বা অন্য কারখানা থেকে আসছে। এখন তাদের যে দর এবং ইফকোর যে দর এই দুই দরের তুলনামূলক হিসাব জানাবেন কি?

**শ্রী ভক্তিভূষণ মন্ডল ঃ** এখন দর অনেক বেড়ে গেছে। কারণ এই দর নির্ধারণ করে যে বোর্ড আছে সেই বোর্ড। ঐই বোর্ডের চেয়ারম্যান ৩ বার চেঞ্জ হয়েছে। তারা এটা করে। সেখানে আমাদের বলার স্কোপ খুব বেশি নেই। তবে যারা ঐ বোর্ডে থাকে তাদেরকে বলা যায়। তাদেরকে বললে তারা বলে, দাম না বাড়ালে লস হয়ে যাবে অথচ ইচ্ছা করলে কমাতে পারে।

**রেশন কার্ড-পিছু মাল প্রদান**

*২৫৯। (অনুমোদিত প্রশ্ন নং *৩৭৩) **শ্রী অজয় দে ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

নদীয়া জেলার কৃষ্ণনগর রানাঘাট ও শান্তিপুরে প্রতি সপ্তাহে রেশন কার্ড-পিছু কত পরিমাণ চাল, গম ও কেরোসিন তেল দেওয়া হয়ে থাকে?

**শ্রী কলিমুদ্দিন শামস ঃ**

নিম্নবর্ণিতভাবে নদীয়া জেলায় তিনটি স্থানে চাল, গম ও কেরোসিন প্রতি সপ্তাহে কার্ড পিছু দেওয়া হয়ে থাকে ঃ

(১) **কৃষ্ণনগর**

চাল—২৫০ গ্রাম মাথা পিছু প্রত্যেক সপ্তাহে
গম—২০০ গ্রাম মাথা পিছু ''
কেরোসিন তেল—২০০ মিলিগ্রাম মাথা পিছু ''

(২) **রাণাঘাট**

চাল—৫০০ গ্রাম মাথা পিছু ''
গম—৩০০ গ্রাম মাথা পিছু ''
কেরোসিন তেল—২০০ মিলিগ্রাম মাথা পিছু ''

(৩) **শান্তিপুর**

চাল—৫০০ গ্রাম মাথা পিছু ''
গম—৩০০ গ্রাম মাথা পিছু ''
কেরোসিন তেল—২০০ মিলিগ্রাম মাথা পিছু ''

**শ্রী অজয় দে ঃ** চাল, গম, কেরোসিন কৃষ্ণনগর, রাণাঘাট এবং শান্তিপুরে মাথাপিছু যা বরাদ্দ করা হয়েছে সেখানেও পার্থক্য দেখা যাচ্ছে। আপনি কৃষ্ণনগরে যেখানে মাথা পিছু

বরাদ্দ ২৫০ গ্রাম, ২০০ গ্রাম করেছেন, সেখানে রাণাঘাটে করেছেন ৫০০ গ্রাম, ৩০০ গ্রাম মাথাপিছু বরাদ্দ। আমার প্রশ্ন হচ্ছে গভর্নমেন্টের স্কেল কত চাল এবং গম মাথা পিছু দেবার ক্ষেত্রে?

**শ্রী কলিমুদ্দিন সামস ঃ** এই যেটা বললাম, এটা গভর্নমেন্টেরই স্কেল।

**শ্রী অজয় দে ঃ** আমার জানা আছে মাথাপিছু এক কেজি করে দেবার কথা, যদিও গভর্নমেন্ট অর্ডারটা আমার কাছ নেই, থাকলে দেখাতে পারতাম। কিন্তু এখানে যে বললেন ৫০০ গ্রাম চাল এবং ৩০০ গ্রাম করে গম দেওয়া হয়। কিন্তু তা আদৌ কোনও মানুষ পান না। বোর্ডে শুধু লেখা থাকে। কিন্তু দেবার সময় দেখা যাচ্ছে ২০০ গ্রাম ২৫০ গ্রাম করে চাল দেওয়া হচ্ছে। গমের ক্ষেত্রে কোনও সপ্তাহে ১৫০ গ্রাম, কোনও সপ্তাহে ২০০ গ্রাম করে দেওয়া হয়। অনেক সময় বলা হয় এফ. সি. আই. থেকে চাল সরবরাহ করা হচ্ছে না। এই ব্যাপারে মন্ত্রীমহাশয় কিছু জানেন কি না?

**শ্রী কলিমুদ্দিন সামস ঃ** এই সম্বন্ধে একটা কথা বলতে চাই, মাননীয় সদস্য যে কথাটা বলেছেন, সরকারের কাছে এই রকম কোনও রিপোর্ট নেই। আমরা মাঝে মাঝে ইন্সপেক্টরের মাধ্যমে ম্যানিং করি, গভর্নমেন্টের হিসাবে যে কোয়ালিটি এবং কোয়ান্টিটির কথা বলা আছে, সেই অনুসারেই দেওয়া হয়। অন্য রকম কোনও রিপোর্ট এখনও পর্যন্ত আমাদের কাছে আসেনি। স্পেসিফিক কেস দিলে নিশ্চয়ই আমরা দেখব এবং ধরা পড়লে শাস্তি দেব।

**শ্রী অজয় দে ঃ** রেশনিং ব্যবস্থায় বি. পি. এল. এফ. কর্মসূচিতে দারিদ্র্য সীমার নিচে যারা বাস করে তাদের চাল সরবরাহ করার যে তালিকা করা হয়েছে, তার কুড়ি থেকে পঁচিশ ভাগ মানুষ পাচ্ছে না। আর যেটা দেওয়া হচ্ছে সেটা অখাদ্য, গরু, ছাগল, সেই চাল খেতে পারে না। এই সম্পর্কে আপনার কাছে কোনও রিপোর্ট আছে কি না? নদীয়াতে এই জিনিস ঘটছে।

**শ্রী কলিমুদ্দিন সামস ঃ** মাননীয় সদস্যকে বলেছি সরকারের একটা সিস্টেম আছে, কোনও চাল, গম বা অন্য কোনও জিনিস দোকানে পাঠানোর আগে আমাদের একটা কোয়ালিটি কন্ট্রোল ডিপার্টমেন্ট আছে, তারা দোকানে ঐ সমস্ত সামগ্রী পাঠাবার আগে দেখে নেয়, যে সব সামগ্রী দোকানে পাঠানো হচ্ছে, সেইগুলো হিউম্যান কনজাম্পশনের জন্য ফিট কি না। ফিট না হলে রেশন শপে পাঠানো হয় না। আমরা এই রকম ধরনের কোনও অভিযোগ এখনও পর্যন্ত পাইনি। আমাদের এই কোয়ালিটি কন্ট্রোল সিস্টেমটা খুব স্ট্রিক্টলি ফাংশন করছে।

**শ্রী অজয় দে ঃ** আমি দায়িত্ব নিয়ে বলছি যে চালটা দেওয়া হচ্ছে, সেই চালকে কি ভাবে কোয়ালিটি কন্ট্রোল ডিপার্টমেন্ট সার্টিফিকেট দিল, আমি জানি না। আপনি যদি চান সেই চালের স্যাম্পেল সামনের সপ্তাহে এনে দেখাতে পারি।

**শ্রী কলিমুদ্দিন সামস ঃ** এই সম্বন্ধে একটা কথা বলতে চাই, আপনারা সকলে জানেন, আমাদের রাজ্যে চাল, গম সাপ্লাই করে এফ. সি. আই.। আপনারা নিজেরা দেখেছেন, এফ.

সি. আই. আমাদের সঙ্গে ভাল ব্যবহার করছে না। এই সম্পর্কে আমাদের কাছে রিপোর্ট আছে। রেশনে যেটা প্রয়োজন সেটা দিচ্ছে না। সেই জন্য আপনারা দেখেছেন গত ১৭ তারিখে আমাদের অর্থমন্ত্রী তার বাজেট বক্তৃতায় বলেছেন, আমরা আমাদের পশ্চিমবাংলার উৎপাদিত চাল সরবরাহ করব। ৪/৫টি ডিস্ট্রিক্টের চাল সেখান থেকে কিনে নিয়ে এসে এসেন্সিয়াল কমোডিটিস সাপ্লাই কর্পোরেশনের মাধ্যমে স্ট্যাটুটারি রেশনিং এলাকায় রেশন দোকানের মাধ্যমে দেব। আমাদের রাজ্যের যে চাল সেটা যদি আমরা ওয়েস্ট বেঙ্গল এসেন্সিয়াল কমোডিটিস সাপ্লাই কর্পোরেশনের মাধ্যমে দিতে আরম্ভ করি তাহলে অনেক সমস্যার সমাধান হয়ে যাবে। আমি আশা করব, সব মাননীয় সদস্য এ বি,য়ে সরকারের সঙ্গে সহযোগিতা করবেন এবং ভাল চাল বর্ধমান, হুগলি, মেদিনীপুর, বাঁকুড়া, বীরভূম থেকে এনে ই. সি. এস. সি.-র মাধ্যমে আমরা দিতে পারব। এটা যদি দিতে পারি তাহলে আমার মনে হয় আমরা যেভাবে ডিপেন্ড করে আসছি এফ. সি. আই.-এর উপর সেটা ঐভাবে করার প্রয়োজন হবে না।

[11-40 — 11-50 a.m.]

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি খুব জোরের সঙ্গে কোয়ালিটি কন্ট্রোলের কথা বলেছেন। বাস্তবে কিন্তু আমরা দেখি, রেশনে যে চাল, গম দেওয়া হয়, বিশেষ করে চাল যেটা সরবরাহ করা হয় সেটা হিউম্যান বিয়িং-এর কনজামশনের পক্ষে নট ফিট। এটা কিন্তু সর্বজনবিদিত। আপনার কিন্তু এই কোয়ালিটি কন্ট্রোলের ব্যাপারটা ভালভাবে চেক করা দরকার। কারণ আপনি যেটা বলছেন, বাস্তবে পশ্চিমবঙ্গের মানুষ সেটা দেখতে পাচ্ছেন না। এই প্রসঙ্গে মাননীয় মন্ত্রী মহাশয়কে বলি, বিশেষ করে আমরা দেখছি, গম, আটা কেরোসিন তেল ব্ল্যাকে বিক্রি হচ্ছে। এই পরীক্ষার সময় মানুষকে ১৫ টাকা লিটার দরে কেরোসিন তেল কিনতে হচ্ছে। মারাত্মক অবস্থা। আটা ১১ টাকা কে. জি. কিনতে হচ্ছে অথচ রেশনিং ব্যবস্থা চালু আছে। কেঁরোসিন তেল, আটা এইভাবে যাতে মানুষকে ব্ল্যাকে কিনতে না হয়, রেশনিং ব্যবস্থার মাধ্যমে মানুষ যাতে এইসব জিনিস যাথাযথভাবে পায় তার জন্য রাজ্য সরকার কোনও ব্যবস্থা নিয়েছেন কি? সঙ্গে সঙ্গে ব্ল্যাকে যেভাবে এগুলি বিক্রি হচ্ছে তা বন্ধ করার জন্য কোনও পদক্ষেপ নিয়েছেন কি?

**শ্রী কলিমুদ্দিন সামস :** মিঃ সরকার, মাননীয় সদস্য, তিনি যে অতিরিক্ত প্রশ্নটি করলেন তা খুবই গুরুত্বপূর্ণ প্রশ্ন। আপনারা সকলেই জানেন যে আমাদের স্টেট কেরোসিন তেলের ব্যাপারে ডেফিসিট স্টেট। যত কেরোসিন তেল আমাদের প্রয়োজন তত কেরোসিন তেল আমরা কেন্দ্রীয় সরকারের কাছ থেকে পাই না। এরজন্য আমরা কিন্তু লড়াই চালিয়ে যাচ্ছি যাতে আমাদের প্রয়োজনমতো কেরোসিন তেল আমরা পাই। আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী বার বার এ বিষয়ে মাননীয় প্রধানমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করেছেন এই বলে যে পশ্চিমবঙ্গে কেরোসিন তেলের যা প্রয়োজন তা পাওয়া যাচ্ছে না। আটার সম্বন্ধে যেটা বলেছেন সেটা ঠিক। আগে একটা সিস্টেম ছিল, বিশেষ করে দার্জিলিং ডিস্ট্রিক্টে গমের পরিবর্তে আটা সাপ্লাই করা হত। এটা অন্যান্য জায়গাতেও সাপ্লাই করার আমরা সিদ্ধান্ত নিয়েছিলাম। এই সিস্টেমটা আমরা চালুও করেছিলাম কিন্তু দুর্ভাগ্যের বিষয়, আমরা দেখলাম এই সিস্টেমের মধ্যে অনেক

গোলমাল আছে। আটা তিন/চার দিনের বেশি হিল এরিয়াতে রাখা যায় না। এইসব চিন্তা করে সরকার সিদ্ধান্ত নিলেন যে আটা সাপ্লাই হবে না, গম সাপ্লাই করা হবে। এ ব্যাপারে একটা কথা আমার কানে এসেছে যে গম অনেক স্মাগল্ড হয়ে বাইরে চলে যায়। এ ব্যাপারে আমি বর্ডার সিকিউরিটি ফোর্সের আই. জি.-র সঙ্গে, এনফোর্সমেন্ট ডিপার্টমেন্টের ডি. আই. জি.-র সঙ্গে, পুলিশ-এর সঙ্গে এবং অন্যান্য সকলের সঙ্গে কথাবার্তা বলেছি। আমরা এ ব্যাপারে খুব স্ট্রিক্ট।

(গোলমাল)

দেখুন, চুরি যেটা হচ্ছে সেটা তো আইন মাফিক পুলিশ এবং বি. এস. এফের মাধ্যমেই আমরা ধরব। এ ছাড়া আর তো কোনও পথ নেই। যাই হোক, সরকার এ ব্যাপারে পুরো চেষ্টা করছেন যাতে গম-টা স্মাগল্ড না হয়। মানে হয় লাস্ট টু মান্থের মধ্যে এটা স্টপড হয়েছে। কেরোসিন তেলের সম্বন্ধে আমি বললাম।

(গোলমাল)

মাননীয় সদস্য যে প্রশ্ন করেছেন আমি তার উত্তর দিচ্ছি।

.....(নয়েজ অ্যান্ড ইন্টারাপশন).....

**মিঃ স্পিকার :** মিঃ তাপস ব্যানার্জি, মন্ত্রী যখন উত্তর দিচ্ছেন তখন রানিং কমেন্ট্রি। রানিং কমেন্ট্রি তো ফুটবল এবং ক্রিকেট মাঠে হয়, অ্যাসেম্বলিতে সেটা হয় না। রানিং কমেন্ট্রি দেবার যদি এতই ইন্টারেস্ট থাকে তাহলে আই. এফ. এ.-র কাছে অ্যাপ্লাই করুন, সুযোগ পাবেন সেখানে। কিন্তু এখানে এটা কি করছেন? সভায় এম. এল. এ.-র দায়িত্ব পালন করুন।

**শ্রী কলিমুদ্দিন সামস :** কেরোসিন তেল সম্পর্কে আমার সরকার বলেছেন। এটা ঠিক, আমাদের ডিস্ট্রিবিউশনে শর্টেজ রয়েছে। আমাদের কাছে কিছু কিছু খবরও এসেছে যে, কিছু কিছু এজেন্ট আপার হ্যান্ড নেবার চেষ্টা করছেন। আমি ডিপার্টমেন্টের পক্ষ থেকে একটা এনকোয়ারি কমিটি করেছি। কিছু এজেন্ট নিশ্চয়ই গোলমাল করবার চেষ্টা করছেন। গতকালই ঐ এনকোয়ারি কমিটির রিপোর্ট চলে এসেছে। সেটা বিবেচনা করে এরকম যদি কোনও এজেন্ট পাওয়া যায় এনকোয়ারি করবার পর তাহলে অ্যাকশন নেব এবং কেরোসিন তেলের যে অসুবিধা রয়েছে সেটা দূর করবার চেষ্টা করব।

**শ্রী জ্যোতি চট্টোপাধ্যায় :** আমাদের হুগলি জেলার বিধিবদ্ধ রেশনিং এলাকায় গম পাওয়া যাচ্ছে না।

**মিঃ স্পিকার :** না, না, এটা হবে না।

**শ্রী অশোককুমার দেব :** মাননীয় মন্ত্রী জানেন যে, রাজ্যে কেরোসিন তেল পাওয়া যাচ্ছে না অথচ এখানে সদস্য যারা আছেন তারা কেউ অস্বীকার করতে পারবেন না যে,

খোলা বাজারে কেরোসিন তেল ব্ল্যাকে বিক্রি হচ্ছে। সেই কেরোসিন তেল এল কোথা থেকে? এর থেকে কি এটাই প্রমাণ হচ্ছে না যে, কালোবাজারিদের সরকার মদত দিচ্ছেন? আশা করি সরকার এর উত্তর দেবেন।

**শ্রী কলিমুদ্দিন সামস :** সরকারের নজরে আসেনি যে, কোথায়ও কেরোসিন তেলের ব্ল্যাক মার্কেটিং হচ্ছে। এ-সম্পর্কে স্পেসিফিক কোনও ইন্সিডেন্ট আমাদের জানান নিশ্চয়ই তার বিরুদ্ধে শাস্তির ব্যবস্থা করব। এ রকম কোনও ডিলার বা এজেন্ট যদি ধরা পড়ে তাহলে তার বিরুদ্ধে আইনানুগ ব্যবস্থা নেব।

**শ্রী নীরোদ রায়চৌধুরি :** মডিফায়েড রেশনিং এলাকায় রেশন কার্ড বাড়াবার কোনও পরিকল্পনা আছে কিনা মহাশয় জানাবেন কি? আমার দ্বিতীয় প্রশ্ন, গত পাঁচ বছরে কেরোসিনের কোটা কত ছিল পেয়েছেন কত এবং ডিস্ট্রিবিউশন হয়েছে কত?

**মিঃ স্পিকার :** হবে না, হবে না। কি প্রশ্ন, আর কি তার সাপ্লিমেন্টারি।

**Admission in the State Medical Colleges on different quotas**

*261. (Admitted question No. *480) **Shri Pankaj Banerjee :** Will the Minister-in-charge of the Health & Family Welfare Department be pleased to state—

How many students in the State Medical Colleges were admitted on different quotas in the education year 1995-96?

**Shri Partha De :**

The total nos. of students admitted on different quotas in the education year 1995-96

| | |
|---|---|
| 1. *Scheduled Caste @ 22%* | — 136 |
| 2. *Scheduled Tribes @ 6%* | — 36 |
| 3. Government nominee of West Bengal | — 15 |
| 4. Donors nominee in different medical colleges | — 7 |
| 5. India Government nominee | — 10 |
| 6. 15% of seats for CBSE | — 110 |

The quota against item no. 3 has since been abolished.

[11-50 — 12-00 Noon]

**শ্রী পঙ্কজ ব্যানার্জি :** অতিরিক্ত প্রশ্ন মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই যে তিন নম্বর আইটেমে কোটাতে ১৫ জনকে ভর্তি করেছেন তাদের তালিকা এবং তাদের উপযুক্ত তা কি জানতে পারি?

**শ্রী পার্থ দে ঃ** আজকে আমি তালিকাটা দিতে পারছি না, তবে এই তালিকা ইতিপূর্বে সভায় দেওয়া হয়েছে। আপনি যদি আলাদাভাবে চান তাহলে পরে দিতে পারি। তারা কোয়ালিফায়েড এবং তারা ডাক্তার হয়ে গেছে।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** ১৯৯৫-৯৬ সালে যারা ভর্তি হয়েছে তারা ডাক্তার হয়নি।

**শ্রী পার্থ দে ঃ** আপনি ১৯৯৫-৯৬ সালের কথা বলছেন? তাহলে তো তারা ডাক্তার হয়নি।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** এই যে ১৫ পার্সেন্ট সি. বি. এস.-ই রিজার্ভড করে রাখা হয়েছে এর পেছনে যৌক্তিকতা কি?

**শ্রী পার্থ দে ঃ** মেডিক্যাল কলেজ অ্যান্ড ইঞ্জিনিয়ারিং কলেজ এই সমস্ত জায়গায় ভর্তির ব্যাপারে একটা অল ইন্ডিয়া নর্মস মেন্টেন করতে হয়। সেই জন্য ভারতবর্ষে যে এডুকেশন সিস্টেম আছে তার প্রতিটি সিস্টেমে যাতে এখানে আসতে পারে বিশেষ করে আমাদের রাজ্যে এবং আমাদের রাজ্যের বাইরে সাবস্টেন্সিয়াল নাম্বার অফ চিলড্রেন তারা, আন্ডারগো সি. বি. এস. ই অ্যান্ড অল বিশেষ করে যেগুলি সেন্ট্রাল স্কুল অ্যান্ড আদার্স তারপর যেগুলি নর্থ ইস্টার্ন স্টেট, এখানে আমরা যে ধরনের সিস্টেম ফলো করি তারা সেটা করে, এই সব মিলে সারা ভারতবর্ষে একটা কনভেনশন আছে সেটা আমরা মেনটেন করি।

**মিঃ স্পিকার ঃ** এই ব্যাপারে সুপ্রিম কোর্টের একটা জাজমেন্ট আছে না?

**Shri Partha Dey :** It is being directed by Supreme Court decision also.

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** পশ্চিমবাংলায় ৭টি মেডিক্যাল কলেজ আছে যেখানে মহারাষ্ট্রে ৩৮টি, অন্ধ্রপ্রদেশে ২৯টি। আমাদের পশ্চিমবাংলায় মেডিক্যাল কলেজ বাড়াবার পরিকল্পনা আছে কি? সরকারি স্তরে কিংবা বেসরকারি স্তরে অনুমোদন দেওয়ার পরিকল্পনা আছে কি?

**শ্রী পার্থ দে ঃ** স্যার, এই প্রশ্নটা আমি চাইছিলাম। আমাদের ভারতবর্ষের যে সপ্তম এবং অষ্টম প্ল্যানিং কমিশন হল সেখানে তারা ঠিক করেছিলেন যে ভারতবর্ষে নূতন মেডিক্যাল কলেজের প্রয়োজন দেখা দিচ্ছে না। যদিও তারপরে মেডিক্যাল কলেজ বিভিন্ন জায়গায় হয়েছে। এবারে নবম পরিকল্পনা কমিশন বিভিন্ন আসপেক্ট দেখার পর—বিভিন্ন ওয়ার্কিং গ্রুপ বসেছে—মেডিক্যাল কলেজের জন্য একটা ওয়ার্কিং গ্রুপ বসেছিল। তাদের রিপোর্ট আছে। ভারতবর্ষে কত জনসংখ্যা এবং তার জন্য কত ডাক্তার দরকার। এই ব্যাপারে মেডিক্যাল এডুকেশনের ব্যাপার নিয়ে বিভিন্ন কমিটি হয়েছে তার মধ্যে একটা বিশেষ কমিটি ছিল, সেই কমিটির নাম হচ্ছে মুদালিয়া কমিটি। তারা রেকমেন্ড করেছেন ভারতবর্ষে সাড়ে তিন হাজার মানুষ প্রতি একজন ডাক্তার এটা হচ্ছে একটা ভাল ব্যবস্থা, এটা হলে মোটামুটি খুব ভাল হবে। আজকে ভারতবর্ষের যে অবস্থা দাঁড়িয়েছে তাতে ১৬০টি মেডিক্যাল কলেজ আছে। অ্যালোপ্যাথিক সিস্টেম সাইনটিফিক সিস্টেম-এ ১৩৫টি আছে যেটা রেকগনাইজড বাই ইন্ডিয়ান

মেডিক্যাল কাউন্সিল অফ ইন্ডিয়া। এরা প্রতি বছর ১,৭০০ ছাত্র ভর্তি করে। কিছু কম হয়, মোট ১৫ হাজার প্রতি বছর ভারতবর্ষে ডাক্তার তৈরি হচ্ছে। এ ছাড়া ইন্ডিয়া সিস্টেম মেডিসিন্স অ্যান্ড আদার্স, তার জন্য অনেক মেডিক্যাল কলেজ আছে যেমন হোমিওপ্যাথি এই সমস্ত। তারা অ্যাফিলিয়েটেড আমাদের দেশে। সারা ভারতবর্ষের যে অবস্থা তাতে সুপ্রিম কোর্টে সিদ্ধান্ত যে এই রকম হলেও বাড়ছে ঠিক আছে। আমরা দেখি আজকে ভারতবর্ষে জন সংখ্যা এবং চিকিৎসক এই অনুপাত হচ্ছে একজন চিকিৎসক ৮০০ জন মানুষ প্রতি। ইন্ডিয়ান সিস্টেম অফ মেডিসিন্স যদি হোমিওপ্যাথি বাদ দেওয়া হয় শুধু যদি অ্যালাপ্যাথি ধরা হয় তাহলে ভারতবর্ষে আজকে ১,৮০০ জনসংখ্যা প্রতি একজন ডাক্তার। পশ্চিমবাংলায় এটা হচ্ছে ১,৪০০ থেকে ১,৫০০ জনে প্রতি একজন ডাক্তার। তা সত্ত্বেও বলতে পারি যে, যে কেন্দ্রে মেডিক্যাল অফিসার বা ডাক্তার চাইছি সেখানে তার অভাব থেকে যাচ্ছে।

তাহলে আরও সংখ্যাটা বাড়ালে হয়ত সেখানে পৌঁছে যাবেন। এটাতে দেখা যাচ্ছে, ভারতবর্ষে যে সব এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ আছে, সেখানে অ্যালোপ্যাথিক গ্র্যাজুয়েট যারা নিজেদের নাম লেখাচ্ছেন, তাদের সংখ্যা ৩০ হাজারের নিচে নয়, ৩০ হাজারের বেশিই হবে। কিন্তু ভারতবর্ষে অন্য যেগুলো আছে, যেমন, আমাদের এখানে রুর‍্যাল হাসপাতাল বলি, আমাদের এখানে প্রাইমারি হেলথ সেন্টার বা ব্লক প্রাইমারি হেলথ সেন্টার যেগুলোকে বলি, তাতে সারা ভারতবর্ষের চিত্র বা আমাদের এখানকার চিত্র হচ্ছে, একদিকে আন-এমপ্লয়েড গ্র্যাজুয়েট যারা তারা নাম লেখাচ্ছেন ফর বেটার অপারচুনিটি—আমাকে কোথাও পাঠান। আর অন্যদিকে, আমাদের এখানে যেখানে আমাদের প্রাইমারি হেলথ সেন্টার এবং রুর‍্যাল হসপিট্যাল যেগুলো রয়েছে, সেখানে বিভিন্ন অনুপাতে, শতকরা ৬০ ভাগ হল খালি, চিকিৎসক নেই। কোনও জায়গায় ৪০ ভাগ, কোনও জায়গায় ১৫ ভাগ খালি। এটি একটি সামাজিক জটিল অঙ্কের ব্যাপার। এটি নিয়ে আমাদের অনেক বেশি চিন্তা ভাবনা করা উচিত। পরে যদি এটা নিয়ে আমাদের সিদ্ধান্ত নিতে হয়, যদি সত্যিই করতে হয়, তাহলে তা জেনেশুনে করাই ভাল। না জেনে একটা সংখ্যা বাড়ানো ঠিক নয়। একটা মেডিক্যাল কলেজ যদি তৈরি করতে হয়, আমাদের রাজ্যে এই রকম কলেজ চালাতে, আমি হিসাব করে দেখেছি, বাৎসরিক নিয়মমতো মেডিক্যাল কলেজের জন্য যে খরচ, যেটাকে আমরা রেকারিং এক্সপেন্ডিচার বলি, তা প্রায় ১৮-২০ কোটি টাকার মতো দাঁড়ায়। এছাড়া এটাকে তৈরি করতেও অনেক খরচ আছে। এই সমস্ত কথা বিবেচনা করে, ভারত সরকার—মেডিক্যাল কাউন্সিল অফ ইন্ডিয়া—একটা আইন প্রবর্তন করেছেন। তারা বলেছেন যে, যেখানে যে মেডিক্যাল কলেজই হোক, আগে আমাদের অনুমতি নিতে হবে। আগে ভারত সরকারের অনুমতি দরকার হত না। এটা নিয়ে আমরা চিন্তা ভাবনা করছি। আমাদের রাজ্যে এটা নিয়ে আলোচনা করব। বিধানসভাতে যাতে এটা নিয়ে আলোচনা হয়, সেটা আমরা চাই। এই বিষয়ে আমরা পরে জানাব।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি :** সমস্যাটা হচ্ছে, আমাদের স্বাস্থ্যমন্ত্রী ব্যক্তি জীবনে একজন অধ্যাপক। তিনি সবিস্তারে সব বললেন। কিন্তু আসল কথা যেটি তিনি বললেন না, রাজ্য সরকার সরকারি বা বেসরকারি তরফে এই রাজ্যে আরও নতুন মেডিক্যাল কলেজ খোলার কথা চিন্তা করছেন কি না? কেন্দ্রীয় সরকারের নতুন মেডিক্যাল কলেজ খোলার কথা চিন্তা করছেন কি না? কেন্দ্রীয় সরকারের অনুমোদন নিতে হবে, সে তো পরে আসছে। আগে সরকারের তরফে

সিদ্ধান্ত হওয়া দরকার। সরকার মনে করছেন কি না যে, এই ৭টির পরে আরও মেডিক্যাল কলেজ করা দরকার কিনা? সরকার ক্ষেত্রে ইনফ্রাস্ট্রাকচার বা টাকার সমস্যা যদি থাকে, তাহলে বেসরকারি ক্ষেত্রে অনুমোদন দেবার কথা চিন্তা করছেন কিনা?

**শ্রী পার্থ দে :** হ্যাঁ, বা না, উত্তরটা নির্ভর করছে অনেকগুলো বিষয়ের উপরে। আমরা কতকগুলো বিষয়ে পর্যালোচনা করছি, তাতে যদি এর সমাধান হয়, এটা যদি আমাদের সাহায্য করে, তাহলে যেসব কেন্দ্রে আমরা চিকিৎসক পাচ্ছি না, যাকে আমরা বলি 'মেডিক্যাল এডুকেশন'—স্বাস্থ্য, চিকিৎসা এবং শিক্ষা—তবে কিছু ওরিয়েন্টেশনের দরকার হয়। এগুলো অনেকগুলো বিষয়ের উপরে নির্ভর করছে। আমরা সেগুলো নিয়ে পর্যালোচনা আরম্ভ করেছি, যা যা হবে তা আমরা সভাকে জানাব।

**শ্রী পদ্মনিধি ধর :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার একটা জিজ্ঞাস্য আছে। এই প্রশ্ন নিয়ে হাউসে বহুবার আলোচনা হয়েছে যে আরও মেডিক্যাল কলেজ পশ্চিমবঙ্গে হওয়া উচিত কিনা সরকারি আওতায়। আমরা বিভিন্ন রাজ্যে গিয়েছি, বিশেষ করে এডুকেশন সাবজেক্ট কমিটির তরফে আমরা গিয়েছি, আমরা ওদের কাছে জিজ্ঞাসা করেছি যে, ওরা বেসরকারি কলেজগুলোতে মেডিক্যাল এবং ইঞ্জিনিয়ারিং শিক্ষা কিভাবে দিচ্ছেন? ওরা বলেছেন যে দেড় থেকে দু'লাখ শুরু করে দশ-পনের লাখ টাকা ক্যাপিটেশন ফি নিয়ে ছাত্রদের ওরা ভর্তি করছেন। নিশ্চয়ই তা যোগ্যতার ভিত্তিতে হয় না। কিন্তু পশ্চিমবঙ্গে যোগ্যতার ভিত্তিতে, মেরিটোরিয়াস স্টুডেন্টস যারা তারা এই কলেজগুলোতে যাচ্ছে ইঞ্জিনিয়ারিং এবং মেডিক্যাল নিয়ে পড়তে। কিন্তু অন্যান্য রাজ্যে যে ধরনের শিক্ষা দেওয়া হচ্ছে, তাতে সেখান থেকে যে সব ডাক্তার বেরোচ্ছে তারা পশ্চিমবঙ্গের তুলনায় যোগ্যতর কিনা, এই প্রশ্ন স্বভাবতই মনে আসে। তাদের যোগ্যতা না থাকা সত্ত্বেও মেডিক্যাল এডুকেশনের ক্ষেত্রে কিছু অর্থবান লোক তাদের ছেলেমেয়েদের ঢোকাচ্ছেন। সেই কারণে আমার প্রশ্ন হচ্ছে যে, প্রাইভেট কলেজে ক্যাপিটেশন ফি দিয়ে যে মেডিক্যাল শিক্ষার ব্যবস্থা অন্যান্য রাজ্যে চালু আছে আমাদের রাজ্যে সেই ধরনের ব্যবস্থা চালু করবেন কি?

[12-00 — 12-10 p.m.]

**শ্রী পার্থ দে :** পশ্চিমবঙ্গের চিন্তা ভাবনা চিরকালই অন্য রাজ্য বা সারা দেশের সঙ্গে তুলনা করতে গেলে একটু পৃথক। সেখানে প্রাইভেট মেডিক্যাল কলেজ করা বা ফি নেওয়ার ব্যাপারে চিন্তাভাবনা করলে আপনাদের জানাব। তবে দেখা গেছে যে, প্রাইভেট মেডিক্যাল কলেজ থেকে যারা পাশ করে বেরিয়েছে তারা যে খুব যোগ্যতার সুযোগ দেখাতে পেরেছেন তা বলতে পারব না। এইবার সুপ্রিম কোর্ট এই 'ফি' নেওয়ার ব্যাপারে চিন্তাভাবনা করেছেন এবং ভারত সরকারকে দায়িত্ব দিয়েছেন যাতে করে সব রাজ্যে একই ফি হয়। এই ফি নেওয়ার ব্যাপারে সমস্ত রাজ্য সরকারের কাছে মতামত চাওয়া হয়েছে। আমাদের সরকারের কাছেও মতামত চেয়েছেন। কিন্তু ওই রকম ফি নেওয়া তো আমাদের এখানে প্রযোজ্য নয়, সেই কারণে ওই ব্যাপারে হিসাব-নিকাশ করিনি। এই ব্যাপারে যদি চিন্তাভাবনা করি তখন ভবিষ্যতে আলোচনা করব। অন্যান্য কিছু কিছু রাজ্য তাদের মতামত জানিয়েছে। ক্যাপিটেশন ফি যদি এইভাবে কিছু আসে তাহলে তো বেশ কিছু টাকা আসবে।

## Starred Questions
## (to which written Answers were laid on the Table)

### ক্ষেতমজুরদের রেশনের মাধ্যমে মাল সরবরাহ

*২৬৪। (অনুমোদিত প্রশ্ন নং *৫৮৭) **শ্রী তপন হোড় ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) এটা কি সত্যি যে, ক্ষেতমজুরদের সারা বছর রেশনের মাধ্যমে চাল, গম প্রভৃতি দেবার পরিকল্পনা সরকার গ্রহণ করেছে ; এবং

(খ) সত্যি না হলে, উক্ত বিষয়টি ভবিষ্যতে সরকার বিবেচনা করবেন কি না?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না, ইহা সত্য নহে।

(খ) এই মুহূর্তে রাজ্য সরকারের এরকম কোনও পরিকল্পনা নাই।

### সাপের কামড়ে মৃত্যুর সংখ্যা

*২৬৫। (অনুমোদিত প্রশ্ন নং *৭৫০) **শ্রী কমল মুখার্জি ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) ১লা জানুয়ারি '৯৬ থেকে ৩১শে ডিসেম্বর '৯৬ পর্যন্ত সাপের কামড়ে কত জনের মৃত্যু ঘটেছে (জেলাওয়ারি হিসাব সহ) ; এবং

(খ) সাপে কামড়ানোর প্রতিষেধক ঔষধ প্রতি স্বাস্থ্যকেন্দ্রে/হাসপাতালে চাহিদানুযায়ী সরবরাহ করা হয় কিনা?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১লা জানুয়ারি '৯৬ থেকে ৩১শে ডিসেম্বর '৯৬ পর্যন্ত সাপের কামড়ে মৃত্যুর জেলাওয়ারি হিসাব নিম্নরূপ ঃ

(১) বাঁকুড়া — ৩ জন
(২) কোচবিহার — ১ ''
(৩) হুগলি — ৫ ''
(৪) জলপাইগুড়ি — ১ ''
(৫) মেদিনীপুর — ৪ ''
(৬) নদীয়া — ১ ''
(৭) পুরুলিয়া — ×

| | | | | |
|---|---|---|---|---|
| (৮) | উঃ ২৪ পরগনা | — | ১ | ” |
| (৯) | দঃ ২৪ পরগনা | — | ১ | ” |
| (১০) | কলকাতা | — | ৬ | ” |
| (১১) | বীরভূম | — | ৩২ | ” |
| (১২) | বর্ধমান | — | ৩ | ” |
| (১৩) | দার্জিলিং | — | ২ | ” |
| (১৪) | হাওড়া | — | ১২ | ” |
| (১৫) | মালদা | — | ১২ | ” |
| (১৬) | মুর্শিদাবাদ | — | ৩২ | ” |
| (১৭) | উঃ দিনাজপুর | — | ৮ | ” |
| (১৮) | দঃ দিনাজপুর | — | × | |
| | | মোট | ১২৪ | জন |

(খ) সরবরাহকারী সংস্থা কর্তৃক নিয়মিত যোগান সাপেক্ষে চাহিদানুযায়ী সাপে কামড়ানোর প্রতিষেধক ও ঔষধ সরবরাহ করা হয়।

## কর্ম-বিনিয়োগ কেন্দ্রে কম্পিউটার সিস্টেম

*২৬৬। (অনুমোদিত প্রশ্ন নং *১১৪০) **শ্রী মৃণালকান্তি রায় ঃ** কর্ম-বিনিয়োগ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যে সমস্ত কর্মবিনিয়োগ কেন্দ্রে কম্পিউটার সিস্টেম চালু করার প্রস্তাব রয়েছে ; এবং

(খ) সাত্যি হলে, ১৯৯৬-এর ৩১শে ডিসেম্বর পর্যন্ত কতগুলি কেন্দ্রে উক্ত সিস্টেম চালু করা সম্ভব হয়েছে?

**কর্ম-বিনিয়োগ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, প্রস্তাবটি সরকারের সক্রিয় বিবেচনাধীন।

(খ) ১৯৯৬-এর ৩১শে ডিসেম্বর পর্যন্ত কলকাতার আঞ্চলিক কর্মবিনিয়োগ কেন্দ্র এবং উপ-আঞ্চলিক কর্মবিনিয়োগ কেন্দ্র দুর্গাপুরে কম্পিউটার সিস্টেম চালু করা হয়েছে।

## বৈদ্যুতিক চুল্লি স্থাপন

*২৬৭। (অনুমোদিত প্রশ্ন নং *৯০৩) **শ্রী অশোক দেব ঃ** পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

বজবজ শ্মশানঘাটে "বৈদ্যুতিক চুল্লি" স্থাপনের কোনও পরিকল্পনা সরকারের আছে কি না?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) শ্মশানঘাটে বৈদ্যুতিক চুল্লি স্থাপন বা তার অন্যান্য উন্নয়ন স্থানীয় পৌরসংস্থা বা পৌরবিষয়ক সংক্রান্ত বিভাগ করেন। এ ব্যাপারে পূর্ত দপ্তরের কোনও পরিকল্পনা নেই।

**লাইসেন্স-প্রাপ্ত গ্যাস ডিলারের সংখ্যা**

*২৬৮। (অনুমোদিত প্রশ্ন নং *১৩৩৬) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) রাজ্যে লাইসেন্স-প্রাপ্ত গ্যাস ডিলারের সংখ্যা কত ; এবং

(খ) ক্রমবর্ধমান চাহিদার পরিপ্রেক্ষিতে গ্যাস ডিলারের সংখ্যা বৃদ্ধির জন্য কেন্দ্রীয় সরকারের নিকট আবেদন বা দাবি জানানো হয়েছে কি না?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(a) 291.

(b) Regular contact has been maintained with the Oil Companies in this context.

**আন্ত্রিক রোগাক্রান্ত রোগীর সংখ্যা**

*২৬৯। (অনুমোদিত প্রশ্ন নং *১০০৪) **শ্রী সুকুমার দাশ ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) আন্ত্রিক রোগে আক্রান্ত রোগীর সংখ্যা কত (জেলাওয়ারি হিসাব) ; এবং

(খ) এই রোগ প্রতিরোধে কি কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৯৬ সালের জেলাওয়ারি আন্ত্রিক রোগের আক্রান্তের সংখ্যা নিচে দেওয়া হল ঃ

(১) বাঁকুড়া — ৮৯৯
(২) বীরভূম — ১৯৭৯
(৩) বর্ধমান — ৯২৫৮
(৪) কোচবিহার — ৩৪২৩

| | | | |
|---|---|---|---|
| (৫) | দার্জিলিং | — | ৪৮৩ |
| (৬) | হাওড়া | — | ৯৮৮৬ |
| (৭) | হুগলি | — | ৫০৮৩৭ |
| (৮) | জলপাইগুড়ি | — | ৩০৬৫ |
| (৯) | মালদা | — | ৩১৪৯ |
| (১০) | মুর্শিদাবাদ | — | ৯২৭ |
| (১১) | মেদিনীপুর | — | ২০৬৪ |
| (১২) | নদীয়া | — | ১৬৯৬ |
| (১৩) | পুরুলিয়া | — | ১৮৭৭৪ |
| (১৪) | উঃ ২৪ পরগনা | — | ১০২৩৫ |
| (১৫) | দঃ ২৪ পরগনা | — | ১১৭৮১৩ |
| (১৬) | উঃ দিনাজপুর | — | ১২৩ |
| (১৭) | দঃ দিনাজপুর | — | ১৩ |
| (১৮) | কলকাতা | — | ৪৯৮৩৬ |
| | মোট আক্রান্তের সংখ্যা | | ২,৮৪,৪৮০ |

(খ) এই রোগ প্রতিরোধের জন্য নিম্নলিখিত ব্যবস্থা গ্রহণ করা হয়েছে—

(১) রোগীকে সত্তর খুঁজে বের করা এবং খবর পৌঁছে দেওয়া।

(২) বাড়িতে স্বাস্থ্যকেন্দ্রে অথবা হাসপাতালগুলোতে রোগীর চিকিৎসার ব্যবস্থা করা।

(৩) ব্লিচিং পাউডার দিয়ে পানীয় জল জীবাণুমুক্ত করা।

(৪) বাড়ির পানীয় জল হ্যালাজোন ট্যাবলেট দিয়ে জীবাণমুক্ত করার ব্যবস্থা করা।

(৫) আক্রান্ত বাড়ি ও তার পাশে জীবাণু মুক্তকরণ করার ব্যবস্থা করা।

(৬) আক্রান্ত রোগীকে ও আর. এস. (জীবন জল) খাওয়ানো হয়।

(৭) আক্রান্ত এলাকার জনসাধারণকে Oral Rehydration Therapy সম্বন্ধে উদ্বুদ্ধ করা, বিশুদ্ধ পানীয় জল ও খাদ্য গ্রহণ করা সম্বন্ধে সজাগ করা।

(৮) সাধারণ প্রশাসন ও পঞ্চায়েতকে আন্ত্রিক প্রতিরোধের কাজে ব্যবহার করা।

(৯) কলকাতা হেড কোয়ার্টার থেকে প্রয়োজনে অতিরিক্ত কর্মী (ডাক্তার, প্যারা মেডিক্যাল) ওষুধ এবং প্রয়োজনীয় টাকা আক্রান্ত জেলাগুলিতে পাঠানো হয়ে থাকে।

(১০) প্রয়োজনে কলকাতা থেকে পানীয় জলের নমুনা পরীক্ষা ও এপিডেমিও-লজিক্যাল টিম পাঠানোর ব্যবস্থা করা হয়েছিল।

**দুর্গাপুর এক্সপ্রেসওয়ের নির্মাণকার্য**

*২৭০। (অনুমোদিত প্রশ্ন নং *১৪৩৩) **শ্রী বিদ্যুৎকুমার দাস** : পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) এটা কি সত্যি যে, দুর্গাপুর এক্সপ্রেসওয়ের নির্মাণকার্যে কোনও ঠিকাদারি সংস্থাকে বিনা টেন্ডারে ভায়াডাক্ট নির্মাণের দায়িত্ব দেওয়া হয়েছে ; এবং

(খ) সত্যি হলে, এর কারণ কি?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী** :

(ক) উল্লেখিত ভায়াডাক্টটি দুর্গাপুর এক্সপ্রেসওয়ে প্যাকেজ (৩)-এ তারকেশ্বর রেল ওভার ব্রিজটির হাই এমব্যাঙ্কমেন্টের বদলে কেন্দ্রীয় ভূতল পরিবহন মন্ত্রক কর্তৃক গৃহীত হয়েছে এবং উক্ত প্যাকেজ (৩) এর জন্য নির্ধারিত ঠিকাদারি সংস্থাকেই পত্রের ব্যবস্থা অনুযায়ী ঐ কাজের দায়িত্ব দেওয়া হয়েছে। প্রশ্নের অনুমান সত্য নয়।

(খ) প্রশ্ন ওঠে না।

**Holiday Pay and Allowances Drawn by the Officers**

*271. (Admitted question No. *1195) **Shri Ambica Banerjee** : Will the Minister-in-charge of the Food & Supplies Department be pleased to state—

(a) the amount of Holiday Pay and Allowances drawn by the Officers of the West Bengal Essential Commodities Supply Corporation Limited during the financial year 1995-96, (Categorywise); and

(b) justification of the drawal of Holiday Pay and Allowances when annual turnover has been falling substantially compared to that of the financial year 1987-88 ?

**Minister-in-charge of the Food & Supplies Department** :

(a) The amount of Holiday Pay & Allowances drawn by the Officers of the W.B.E.C.S.C. Ltd. for the year 1995-96 was Rs. 99,491.20.

There is no separated category of the Officers of the WBECSC Ltd.

(b) A comparative position of Sales, Pay & Allowances and Holiday Pay & Allowances during the year 1987-88 and 1995-96 is given below :

| Item | 1987-88 | 1995-96 |
|---|---|---|
| Sales | Rs. 234.62 Crore | Rs. 66.03 Crore |
| Pay & Allowances | Rs. 194.51 lakh | Rs. 490.49 Lakh |
| Percentage of Holiday Pay & Allowances. | 2.2% | 1.5% |

From the above, it would be justified that the percentage of Holiday Pay & Allowances is definitely lower during the year 1995-96 than that of 1987-88.

### ওভারব্রিজ নির্মাণের কাজ

*২৭২। (অনুমোদিত প্রশ্ন নং *১৪৪০) **শ্রীমতী কনিকা গাঙ্গুলি :** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) লিলুয়া রোড ওভারব্রিজের কাজ শুরু হয়েছে কি না ; এবং

(খ) শুরু হলে, কাজটি বর্তমানে কোন্ স্তরে আছে?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) প্রকৃত নির্মাণ কাজ শুরু হয়নি।

(খ) প্রশ্ন ওঠে না।

### Earnest money not deposited into Bank

*273. (Admitted question No. *1200) **Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Food & Supplies Department be pleased to state—

(a) whether it is a fact that earnest moneys received in Bank Draft by West Bengal Essential Commodities Supply Corporation Limited in regard to appointment of Dealers for districtwise distribution of fertilizer in the State have not yet been deposited into Bank ;

(b) if so,

(i) the reasons thereof ;

(ii) extent of financial loss on this account ; and

(iii) steps taken so far in this regard ?

**Minister-in-charge of the Food & Supplies Department:**

(a) Yes, it is a fact.

(b)

(i) Earnest money was asked for to establish the credibility of the applicants. It was returnable immediately if the concerned applicant firm was not selected. since it took time to finalise the matter the drafts became time-barred.

(ii) The Corporation did not face any financial loss on this account.

(iii) The concerned dealers/applicants were asked to take back their drafts. Some have already taken, some are approaching the Corporation to get back their drafts.

**নতুন স্বাস্থ্যকেন্দ্র খোলার পরিকল্পনা**

*২৭৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৬০৪) **শ্রী সুভাষচন্দ্র সরেন ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার ঝাড়গ্রাম মহকুমার গোপীবল্লভপুর ব্লকে নতুন স্বাস্থ্যকেন্দ্র খোলার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না ; এবং

(খ) থাকলে, পরিকল্পনাটি কবে নাগাদ রূপায়িত হবে বলে আশা করা যায়?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, আছে।

(খ) গোপীবল্লভপুর ব্লকের ঝাড়গ্রাম মহকুমার অন্তর্গত নরিসোলে একটি নতুন প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র খোলার বিষয়টি বিবেচনাধীন। প্রয়োজনীয় তথ্যাবলী সংগ্রহ করা হচ্ছে। কবে নাগাদ পরিকল্পনাটি রূপায়িত হবে তা এখুনি বলা সম্ভব নয়।

**Increase of Annual Turnover and Profit**

*275. (Admitted question No. *1392) **Shri Sultan Ahmed :** Will the Minister-in-charge of the Food & Supplies Department be pleased to state—

What steps taken so far by the West Bengal Essential Commodities Supply Corporation Limited to increase its annual turnover, revenue earnings, trading profit and expansion of trade for the coming years ?

**The Minister-in-charge of the Food & Supplies. Department :**

The West Bengal Essential Commodities Supply Corporation Limited has taken various steps e.g. selling of R.B.D. palmolein Oil, Refined Soyabean Oil and Refined Rice-Bran Oil, expansion of business and renovation of the edible oil refining unit, supply of cement to all the Government Departments Undertakings and Local Bodies within the State, Supply of levy-free rice in the statutory rationing areas through public distribution system and other essential commodities like Salt, Exercise Books, Tea, Bulb, Batteries, Honey etc. through public distribution system to increase its annual turnover, revenue earnings, trading profit and expansion of the trade for the coming years.

Apart from the above, the Corporation is also trying to open Departmental Stores as well as authorised retail outlets for marketing of various products. Two of such Departmental Stores, one at Chinsurah and another at Durgapur, have already been opened.

The Corporation is also trying to procure bulk quantity of Mustard Seeds during the coming Rabi Season for supplying to wholesalers and oil mills.

**স্ব-নিযুক্তি প্রকল্পে ঋণ পরিশোধ**

*২৭৬। (অনুমোদিত প্রশ্ন নং *১৭২৫) **শ্রী সুভাষ নস্কর :** স্ব-নিযুক্তি প্রকল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যে স্ব-নিযুক্তি প্রকল্পের মাধ্যমে ঋণ গ্রহীতাগণ যথারীতি ঋণ পরিশোধ করছেন না ;

(খ) সত্যি হলে, এর কারণ কি ; এবং

(গ) ঋণ শোধের জন্য কোনও বিশেষ কর্মসূচি গ্রহণ করা হয়েছে কি না?

**স্ব-নিযুক্তি প্রকল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) স্বনিযুক্তি (সেসরু) প্রকল্প পশ্চিমবঙ্গ সরকারের শ্রম দপ্তরের অধীন কর্মবিনিয়োগ অধিকারের মাধ্যমে রূপায়িত হয়। যারা এই ঋণ গ্রহণ করেছেন সেই সকল ঋণ গ্রহীতাদের ঋণ পরিশোধ সন্তোষজনক নয়।

(খ) উক্ত প্রকল্পে আশানুরূপ ঋণ পরিশোধ না হওয়ার সম্ভাব্য কারণগুলি নিম্নরূপঃ

১) প্রয়োজন ভিত্তিক ব্যাঙ্ক ঋণ সময় মতো না পাওয়ায় অনেক প্রকল্প সফল হয় না এবং সেক্ষেত্রে ঐ সমস্ত প্রকল্পে ঋণ গ্রহীতারা ঋণ পরিশোধ করতে অক্ষম হয়ে পড়ে।

২) কিছু কিছু ক্ষেত্রে উদযোগীদের একাংশের ঋণ পরিশোধের অনীহার জন্যও সেসরু প্রকল্পে ঋণ পরিশোধ যথাযথ হচ্ছে না।

৩) সম্প্রতি মাননীয় উচ্চ ন্যায়ালয় স্বনিযুক্তি প্রকল্পের ঋণ গ্রহীতাদের এক 'রিট' আবেদনের পরিপ্রেক্ষিতে আইন মোতাবেক অন্তর্বর্তী নিষেধাজ্ঞা জারি করার ফলে ও ঋণ গ্রহীতারা ঋণ পরিশোধ করছেন না।

(গ) ঋণ পরিশোধের জন্য কর্মবিনিয়োগ কেন্দ্রের ভারপ্রাপ্ত আধিকারকীদের সংশ্লিষ্ট ব্যাঙ্ক কর্তৃপক্ষ, পঞ্চায়েত সমিতি, মিউনিসিপ্যালিটি, স্থানীয় জেলা প্রশাসন এবং ঋণ গ্রহীতাদের নিয়ে ঋণ পরিশোধ শিবির-এর আয়োজন করার নির্দেশ দেওয়া হয়েছে যাতে ঋণ আদায়ের অবস্থার উন্নতি ঘটানো যায়। এছাড়া অনাদায়ী ঋণ আদায়ের জন্য 'ওয়েস্ট বেঙ্গল এমপ্লয়মেন্ট স্কীম লোন রিকভারি অ্যাক্ট ১৯৯২' প্রণয়ন করা হয়েছে।

রাজ্য সরকারের থেকে ঋণ আদায়ের উপর মাননীয় হাইকোর্টের অন্তর্বর্তীকালীন নিষেধাজ্ঞার নিষ্পত্তির জন্য সর্বপ্রকার চেষ্টা চালানো হচ্ছে। 'সেসরু' সহ বিভিন্ন প্রকল্পে ঋণ আদায়ের জন্য রাজ্যের সমস্ত ব্লক-এ "ব্লক লেভেল রিকভারি কমিটি" গঠিত হয়েছে।

### সমবায় সমিতির সংখ্যা

*২৭৭। (অনুমোদিত প্রশ্ন নং *১৫৪০) **শ্রী আবু সুফিয়ান সরকার ঃ** সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমানে রাজ্যে কতগুলি সমবায় সমিতি আছে ; এবং

(খ) রাজ্যের সমবায় সমিতিগুলির বিনিয়োগের পরিমাণ কত?

**সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ২১,২৯১ টি।

(খ) ৬৪ কোটি ৬ লক্ষ টাকা।

### শিলাবতী ব্রিজ নির্মাণের পরিকল্পনা

*২৭৮। (অনুমোদিত প্রশ্ন নং *১৭৮১) **শ্রীমতী দেবলীনা হেমব্রম ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) এটা কি সত্যি যে, বাঁকুড়া জেলা থেকে ঝিলিমিলি রাস্তার মধ্যে শিলাবতী ব্রিজ নির্মাণের পরিকল্পনা সরকার গ্রহণ করেছেন ; এবং

(খ) সত্যি হলে, কবে নাগাদ কাজটি শুরু হবে বলে আশা করা যায়?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, বাঁকুড়া—খাতরা রাস্তায় প্রস্তাবিত শিলাবতী সেতুর প্রকৃত কাজ দ্রুত শুরু করার ব্যাপারে প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে।

(খ) প্রাথমিক পর্যায়ের কাজ শেষ হওয়ার পরে প্রকৃত নির্মাণ কাজ শুরু হয়েছে।

## রাজ্যে চিকিৎসকের শূন্য পদ

*২৭৯। (অনুমোদিত প্রশ্ন নং *১৬৩৬) **ডাঃ মোতাহার হোসেন ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) রাজ্যের স্বাস্থ্যকেন্দ্রগুলিতে কতগুলি চিকিৎসকের পদ শূন্য রয়েছে ; এবং

(খ) উক্ত শূন্যপদগুলি পূরণ করার ব্যাপারে সরকার কী ব্যবস্থা গ্রহণ করেছেন?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৩৪৯টি চিকিৎসকের পদ শূন্য রয়েছে।

(খ) পশ্চিমবঙ্গ লোকসেবা আয়োগের মাধ্যমে ও চুক্তির ভিত্তিতে চিকিৎসক নিয়োগের ব্যবস্থা করা হয়েছে।

## নন্-প্র্যাকটিসিং অ্যালাউন্স প্রাপক ডাক্তারদের প্র্যাক্টিস

*২৮০। (অনুমোদিত প্রশ্ন নং *১৮৪৬) **শ্রী শ্যামাপ্রসাদ পাল ঃ** স্বাস্থ্য পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) এটা কি সত্যি যে, নন্-প্র্যাকটিসিং অ্যালাউন্স প্রাপক ডাক্তার প্র্যাকটিস করছেন; এবং

(খ) সত্যি হলে, সরকার এ-ব্যাপারে কী ব্যবস্থা গ্রহণ করেছেন?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এ ধরনের ঘটনা জানা নেই।

(খ) এ ধরনের অভিযোগ এলে তা অনুসন্ধান করে দেখা হয়। বিধিসম্মত ব্যবস্থা নির্ধারিত আছে।

**মঞ্জুরীকৃত স্বাস্থ্যকেন্দ্র ও উপস্বাস্থ্যকেন্দ্র**

*২৮১। (অনুমোদিত প্রশ্ন নং *১৭৩৮) **শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

১লা এপ্রিল, ১৯৯৪ থেকে ৩১শে মার্চ, ১৯৯৬ পর্যন্ত রাজ্যে কতগুলি স্বাস্থ্যকেন্দ্র ও উপস্বাস্থ্যকেন্দ্র মঞ্জুর করা হয়েছে (জেলাওয়ারি হিসাব)?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

৯টি নতুন স্বাস্থ্যকেন্দ্র মঞ্জুর করা হয়েছে, উপ-স্বাস্থ্যকেন্দ্র বলিয়া কোনও স্বাস্থ্যকেন্দ্র বর্তমানে নাই।

**রাজ্যে হোমিওপ্যাথিক দাতব্য চিকিৎসালয়ের সংখ্যা**

*২৮২। (অনুমোদিত প্রশ্ন নং *২০২৭) **শ্রী বিনয় দত্ত ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) রাজ্যে পঞ্চায়েতের অধীন কতগুলি হোমিওপ্যাথিক দাতব্য চিকিৎসালয় আছে ;

(খ) উক্ত চিকিৎসালয়ের ডাক্তার ও সাহায্যকারীদের সাম্মানিক ভাতা হিসাবে কত অর্থ দেওয়া হয় ; এবং

(গ) উক্ত ভাতা বৃদ্ধির কোনও পরিকল্পনা সরকারের আছে কি না?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) রাজ্যে পঞ্চায়েতের অধীন বর্তমান সময় পর্যন্ত ৪৮৮টি অনুমোদিত গ্রাম পঞ্চায়েত হোমিওপ্যাথিক দাতব্য চিকিৎসালয় আছে।

(খ) উক্ত চিকিৎসালয়ের ডাক্তারদের মাসিক ৫০০ টাকা (পাঁচশত টাকা) ও সাহায্যকারীদের (কম্পাউন্ডারদের) ৩০০ টাকা (তিনশত) মাসিক ভাতা দেওয়া হয়।

(গ) হ্যাঁ, আছে।

**Fake Bank Guarantee by a lifter of Palmolean Oil**

*283. (Admitted question No. *1759) **Shri Ram Pyare Ram :** Will the Minister-in-charge of Food & Supplies Department be pleased to state—

(a) whether it is a fact that a lifter of Palmolean Oil recently furnished a 'Fake Bank Guarantee' of Rs. 2.5 lacs on Dena

Bank, Budge Budge Branach to the West Bengal Essential Commoddities Supply Corporation Limited ;

(b) if so—

(i) a brief outline of the Bank Guarantee;

(ii) total stock lifted by the lifter during the period from 1.7.96 to 31.12.96 ; and

(iii) the steps taken / proposed to be taken against the persons involved in the fraud case ?

**The Minister-in-charge of the Food & Supplies Department :**

(a) It is not a fact.

(b) This does not arise.

### রোগী প্রতি দৈনিক খরচ

*২৮৪। (অনুমোদিত প্রশ্ন নং *২১৪৪) **শ্রী ঈদ্ মহম্মদ :** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমানে হাসপাতালে খাবার বাবদ রোগী প্রতি কত টাকা ধার্য আছে ; এবং

(খ) উক্ত টাকা বৃদ্ধির কোনও পরিকল্পনা সরকারের আছে কি না?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) সমতলে সাধারণ রোগীদের জন্য রোগী পিছু দৈনিক ৯ (নয়) টাকা ধার্য্য আছে এবং যক্ষ্মা, মানসিক ও কুষ্ঠ রোগীদের জন্য দৈনিক ১০ (দশ) টাকা ধার্য্য আছে।

পাহাড়ী অঞ্চলে সাধারণ রোগীদের জন্য রোগী পিছু দৈনিক ১০ (দশ) টাকা ধার্য্য আছে এবং যক্ষ্মা, মানসিক ও কুষ্ঠ রোগীদের জন্য দৈনিক ১১ (এগার) টাকা ধার্য্য আছে।

(খ) হ্যাঁ।

### বাতিল দুর্নীতিগ্রস্ত সমিতি

*২৮৫। (অনুমোদিত প্রশ্ন নং *১৭৬৪) **শ্রী নির্মল ঘোষ :** সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

১৯৯৫-৯৬, ১৯৯৬-৯৭ আর্থিক বছরে (৩১শে জানুয়ারি পর্যন্ত) রাজ্যে মোট কতগুলি সমবায় সমিতির অনুমোদন দুর্নীতির অভিযোগ বাতিল হয়েছে?

**সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

সমবায় আইনে সমবায় সমিতির দুর্নীতির অভিযোগে অনুমোদন বাতিল করার কোনও ধারা কিংবা উপধারা নাই। সেইজন্য অনুমোদন বাতিল করার প্রশ্নই ওঠে না।

### Widening of the B.T. Road

*286. (Admitted question No. *2918) **Dr. Pravin Kumar Shaw :** Will the Minister-in-charge of the Public Works (Roads) Department be pleased to state—

(a) when the widening of the B. T. Road will be completed ; and

(b) for smooth flow of the traffic through B. T. Road, has the Government any plan to (i) put fencing and divides on the said Road and (ii) to remove the encroachments therefrom ?

**The Minister-in-charge of the Public Works (Roads) Department :**

(a) It is not possible to spell out the exact date of completion of the work at this state as it depends on availability of necessary funds ;

(b) (i) Yes.

(ii) Yes.

### মৌড়িগ্রামে ফ্লাইওভারের নির্মাণ কাজ

*২৮৭। (অনুমোদিত প্রশ্ন নং *২১৬৫) **শ্রী শীতলকুমার সরদার ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) হাওড়া জেলার মৌড়িগ্রাম রেল স্টেশনে রাজ্য এবং রেলের যৌথ উদ্যোগে ফ্লাইওভার নির্মাণের কাজটি বর্তমানে কী পর্যায়ে আছে ; এবং

(খ) উক্ত নির্মাণ কাজ কবে নাগাদ শুরু হবে বলে আশা করা যায়?

**পূর্ত সড়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) প্রাথমিক পর্যায়ের কাজ দ্রুত এগোচ্ছে ; প্রকৃত নির্মাণ কাজ এখনও আরম্ভ হয়নি।

(খ) প্রাথমিক পর্যায়ের কাজ শেষ হলেই প্রকৃত নির্মাণ কাজ আরম্ভ হবে।

**ছাতনা আই. টি. আই. শিক্ষাকেন্দ্র**

*২৮৮। (অনুমোদিত প্রশ্ন নং *২২৪০) **শ্রী অঙ্গদ বাউড়ী :** কারিগরি শিক্ষা এবং প্রশিক্ষণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বাঁকুড়া জেলার ছাতনা আই. টি. আই. শিক্ষাকেন্দ্রটি চালু করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না ;

(খ) থাকলে, কবে নাগাদ উক্ত কেন্দ্রটি চালু হবে বলে আশা করা যায় এবং

(গ) উক্ত কেন্দ্রে কি কি কোর্স চালু করার পরিকল্পনা আছে?

**কারিগরি শিক্ষা এবং প্রশিক্ষণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) বাঁকুড়া জেলার ছাতনা আই. টি. আই. শিক্ষা কেন্দ্রটি (ইতিমধ্যে আগস্ট '৯৪ শিক্ষাবর্ষ থেকে) চালু হয়ে গেছে ;

(খ) ইতিমধ্যে আগস্ট, ১৯৯৪ শিক্ষাবর্ষ থেকে উক্ত কেন্দ্রটি চালু হয়ে গেছে ;

(গ) মেকানিক্স রেডিও এণ্ড টি. ডি. এবং ইলেকট্রনিক মেকানিক্স ট্রেড কোর্সগুলি নিয়ে ইতিমধ্যেই উক্ত কেন্দ্রটি চালু হয়ে গেছে।

**লণ্ডন মিশনারি হাসপাতাল অধিগ্রহণ**

*২৮৯। (অনুমোদিত প্রশ্ন নং *২১৮০) **শ্রী অধীররঞ্জন চৌধুরি :** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) এটা কি সত্যি যে, মুর্শিদাবাদ জেলার নবগ্রাম এলাকার লণ্ডন মিশনারি হাসপাতালটি সরকার অধিগ্রহণ করছেন ; এবং

(খ) সত্যি হলে, কবে নাগাদ উক্ত হাসপাতালটি পুনরায় চালু হবে বলে আশা করা যায়?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) হ্যাঁ।

(খ) হাসপাতালটি চালু অবস্থায় নেই। বিষয়টি বিবেচনাধীন আছে।

## ADJOURNMENT MOTION

**Mr Speaker :** Today I have received three notices of Adjournment Motion.

The first one is from Shri Ajoy Dey on the subject of regular late running of trains in Santipur-Sealdah section. The second one is from

Shri Kamal Mukherjee on the subject of spurt in anti-social activities in hooghly District and third one is from Shri Pankaj Banerjee on the subject of reported assanult on the woman demonstrators by police in front of the office of West Bengal Board of Secondary Education on 20.09.97.

The subject matter of the first Motion is not primarily within the responsibility of the State Government. The subject matter of the second Motion was raised in parts in two notices of Adjournment Motion on 14.03.97 and on 18.03.97 on which I withheld my consent.

The first two notices, therefore, are out of order and I do not accept those.

The subject matter of the third Motion relates to day-to-day administration of the Government and do not call for adjournment of business of the House.

I withhold my consent to this Motion.

One member may, however, read the text of the Motion as amended.

**Shri Pankaj Banerjee :** This Assembly do now adjourn its business to discuss a definite matter of urgent public importance and of recent occurence namely :

On 20th March, 1997, that means yesterday, when a large number of woman demonstrators were demonstrating in front of the office of West Bengal Board of Secondary Education, male police officers and constables assulted and manhandled them.

## CALLING ATTENTION

**Mr. Speaker :** To-day, I have received seven notices of Calling Attention on the following subjects, namely :

| Subject | | Name |
|---|---|---|
| i) Acute water crisis in some villages under Hirapur Assembly Constituency, Burdwan. | : | Shri Shyamadas Banerjee |
| ii) Deplorable condition of Canal East Road under Manicktola Assembly Constituency, Calcutta. | : | Shri Paresh Paul |

| | | |
|---|---|---|
| iii) Withdrawal of State Bus-29 from Chatta under Budge Budge Assembly Constituency to Esplanade, Calcutta. | : | Shri Ashok Kumar Deb |
| iv) Visit of Industrial Delegation from Taiwan. | : | Shri Saugata Roy |
| Re-opening of closed Industries. | : | Shri Nirmal Ghosh |
| vi) Rehabilitation of more than 200 families at Ghysop, Nepubang at Kalimpong, Darjeeling. | : | Smt. Shanta Chhetri |
| vii) Erosion of River Atrei under Kumarganj Block in South Dinajpur. | : | Shri Tapan Hore |

I have selected the notice of Shri Paresh Paul on the subject of deplorable condition of Canal East Road under Maniktola Assembly Constituency, Calcutta.

**Shri Prabodh Chandra Sinha :** Sir, the statement will be made on 26th March, 1997.

## PRESENTATION OF REPORT

### Presentation of the 4th and 5th Reports of the Subject Committee on Agriculture and Food & Supplies, 1996-97

**The Chairman (Shri Saugata Roy) :** Sir, I beg to present the 4th and 5th Reports of the Subject Committee on Agriculture and Food & Supplies.

## LAYING OF REPORT

### The Annual Report of the West Bengal Human Rights Commission for the year 1995-96

**Shri Prabodh Chandra Sinha :** Sir, I beg to present The Annual Report of the West Bengal Human Rights Commission for the year 1995-96.

## MENTION CASES

**Mr. Speaker :** Now Mention cases. Today is Friday. I will allow mention cases upto 12.20 p.m. As many as possible, mention cases will be allowed. The rest will lapse.

**শ্রীমতী শান্তা ছেত্রী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয় আপনার মাধ্যমে আমি মাননীয় অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। গত বছরে আগস্ট মাসে ল্যান্ড স্লাইড এর ফলে কালিম্পঙে নিমবঙ এবং গ্যাসপে প্রচুর ক্ষতি হয়েছে। অর্থমন্ত্রী ক্ষতিগ্রস্থদের ত্রাণ বাবদ ১ কোটি টাকা সাহায্যের প্রতিশ্রুতি দেন, কিন্তু দুঃখের বিষয় অদ্যাবধি সেই টাকা দেওয়া হয়নি, ফলে ক্ষতিগ্রস্থরা চরম দুর্ভোগের মধ্যে আছে। অবিলম্বে সেই টাকা দেওয়ার জন্য অর্থমন্ত্রীকে আমি অনুরোধ জানাচ্ছি।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মিঃ স্পিকার স্যার, দিন দশেক আগে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী মুর্শিদাবাদে গিয়েছিলেন এবং মুর্শিদাবাদ হচ্ছে নদীয়ার সীমান্তবর্তী এলাকা। উনি পুলিশকে দৃঢ় ব্যবস্থা গ্রহণ করতে বলেছিলেন। কিন্তু বিগত ১০ দিনে মুর্শিদাবাদের অবস্থা আরও ভয়াবহ হয়েছে। ওখানে ১০ জন খুন হয়েছে, ছিনতাই হয়েছে, নারী ধর্ষণ হয়েছে, এমন কি প্রকাশ্য দিবালোকে বিয়ে বাড়িতে বরযাত্রীর যারা মহিলা ছিলেন তাদের বস্ত্র হরণ করা হয়েছে। পুলিশ-এর তরফ থেকে তারা এখন যে দৃঢ়তা দেখাচ্ছেন তারা নিরীহ মানুষদের ধরে আটক করছেন, আর প্রকৃত অপরাধীদের ধরার কোনও ব্যবস্থা হচ্ছে না। ডোমকল, জলঙ্গী, করিমপুর এই সমস্ত এলাকায় একটা চরম অরাজক অবস্থা চলছে।

**মহঃ সোহরাব ঃ** মিঃ স্পিকার স্যার, গত ঈদলফিতার-এর আগে ত্রাণ দপ্তর থেকে প্রতিটি বিধায়ককে কিছু বস্ত্র দেওয়া হয়। এইগুলি গরিব মানুষদের দেওয়ার জন্য দেওয়া হয়েছিল। এই মর্মে একটি চিঠি পেয়েছিলাম এবং সেই অনুসারে ডি. এম.-এর কাছ থেকে সামান্য কিছু লুঙ্গি, ধুতি, জামা, শাড়ি পেয়েছিলাম। আমি আপনার মাধ্যমে ত্রাণমন্ত্রীকে দেখাতে চাইছি, যে সমস্ত কাপড় দেওয়া হয়েছিল—আমি পেয়েছিলাম ৩ শতটি—তার মধ্যে ৭/৮টি ছিল এই রকম ভাবে (এই রকম তিনি কাপড়ের টুকরোগুলি দেখাতে থাকেন), এটা দেওয়ার কি যৌক্তিকতা আছে? অনেক এম. এল. এ. হয়ত এই রকম পেয়েছেন। ইগুলিতে গভর্নমেন্টের স্ট্যাম্পও মারা আছে।

**শ্রী পঙ্কজ ঘোষ ঃ** মিঃ স্পিকার স্যার, আপনার মাধ্যমে আমি মাননীয় কৃষিমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী কেন্দ্র বনগাঁর একটা বিশাল অংশ হচ্ছে কৃষক এলাকা, এখানে তফসিলি জাতি, উপজাতি সংখ্যালঘুদের বসবাস বেশি। সবজি উৎপাদন এখানে একটা বড় স্থান দখল করেছে। আমার দাবি বনগাঁতে একটা হিমঘর প্রতিষ্ঠার ব্যবস্থা করা হোক।

[12-10 — 1-30 p.m.] (Including Adjournment)

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এই বিষয়টি অত্যন্ত গুরুত্বপূর্ণ। ম্যাকিনটশ বার্ণ লিমিটেড একটি নির্মীয়মাণ সংস্থা। এরা নির্মাণের সুযোগ নিয়ে তারা রাজ্য সরকারের কোটি কোটি টাকা মুনাফা লুঠছে। এরা পূর্ত এবং সেচ দপ্তরে টেন্ডার ডাকিয়ে এর অংশ নিয়ে, এরা স্পেশাল প্রাইসের সুযোগ নিয়ে এরা টেন্ডার পায়। বরাদ পায়। কিন্তু বরাদ পেয়ে এরা নিজেদের লোক দিয়ে কাজ করায় না। রাজ্যের বহু সেতু এবং বিরাট কাজ এরা অনামি সংস্থার নামে, সাব কন্ট্রাক্টরকে

দিয়ে করায়। সংশ্লিষ্ট সাবজেক্ট কমিটি এই সংস্থার এই ধরনের দুর্নীতি সম্পর্কে প্রশ্ন তুলেছে। উত্তরবাংলায় একটি সেতু নির্মাণ কাজে সেখানেও তারা নিজেদের লোক দিয়ে কাজ করায়নি। মাননীয় মন্ত্রী আছেন, আশা করি তিনি এ বিষয়ে একটি বিবৃতি দেবেন। মূলত এরা ফড়িয়া এবং দালালের কাজ করেন।

**শ্রী মোজাম্মেল হক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় কৃষি মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মুর্শিদাবাদ জেলায় শিলাবৃষ্টিতে মুর্শিদাবাদ, দৌলতাবাদ, বহরমপুর, হরিহরপাড়া, নওদা এই পাঁচটি থানা এলাকায় রবি শস্য, গম, ডাল শস্য, তৈলবীজ একেবারে নিশ্চিহ্ন হয়ে গেছে। এমন কি আমের মুকুল পর্যন্ত কিছু নেই। এই অবস্থায় কৃষকেরা মাথায় হাত দিয়ে বসেছে। কৃষি মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই অবিলম্বে কৃষকদের সাহায্য দিয়ে পরিপূরক চাষ হিসেবে তাদের কাজ শুরু করতে পারে, সে বিষয়টা দেখা। শিলাবৃষ্টিতে মাটি পর্যন্ত উড়ে গেছে। ৪ দিন পরেও বরফ পাথরের মতো জমে আছে। এই অবস্থার সৃষ্ট হয়েছে সেখানে। বিষয়টা গুরুত্ব দিয়ে দেখার জন্য মাননীয় কৃষিমন্ত্রীর দৃষ্টি আকষর্ণ করছি।

**শ্রী সঞ্জয় বকসি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্রের উপর যাতায়াতকারি প্রায় ১০টি রুটের বাস বন্ধ হয়ে আছে সরকারি, বেসরকারি মিলে। বিগত দিন ধরেই বন্ধ হয়ে আছে। আমি পরিবহন মন্ত্রীকে চিঠি দিয়ে জানিয়েছিলাম বিস্তারিতভাবে। কিন্তু কোনও উন্নয়ন তো হয়ই নি, সৌজন্যবোধে চিঠির একটা জবাব পর্যন্ত তিনি দেননি। এল সেভেন বি নিমতলা থেকে শরশুনা, ১৫ নম্বর রুটের সরকারি বাস হাওড়া উল্টোডাঙ্গার মধ্যে চলাচল করে, হাওড়া থেকে সল্টলেক পর্যন্ত চলে ২১৫-এ বেসরকারি বাস। এগুলো সব বন্ধ হয়ে গেছে। এমন কি মিনি বাস যেগুলো হাওড়া—বেলগাছিয়া থেকে সল্টলেক, জাপানি গেট থেকে সল্ট লেক, টিকিয়াপাড়া থেকে সল্টলেক, মালি পাঁচঘড়া থেকে সল্টলেক এই সমস্ত মিনি বাসগুলোর রুট পর্যন্ত চেঞ্জ করে দেওয়া হয়েছে। ১১টার পরে জোড়াবাগান দিয়ে এই বাসগুলো আর যাতায়াত করে না। তাই আমি আপনার মাধ্যমে পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি বিষয়টি যেন গুরুত্ব দিয়ে দেখা হয়।

**শ্রী চিত্তরঞ্জন বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় কৃষিমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। সম্প্রতি গত ফেব্রুয়ারি মাসের শেষের দিকে মুর্শিদাবাদে যে রকম শিলাবৃষ্টি হয়েছে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় কৃষিমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। সম্প্রতি গত ফেব্রুয়ারি মাসের শেষের দিকে মুর্শিদাবাদে,শিলাবৃষ্টি হয়েছে। আমাদের করিমপুর থানা, নদীয়া জেলা। এই করিমপুর থানার দু নম্বর পঞ্চায়েত সমিতি এলাকার বিলপাড়, তারকগঞ্জ, কাঁটালি, নন্দনপুর, রতনপুর, নদীডাঙ্গা দু নম্বর এলাকার বিরাট এলাকার ৪০/৫০ হাজার একর জমির ফসল, রবিশস্য একেবারে মাটির সঙ্গে মিশে গেছে। চাষীদের অভূতপূর্ব ক্ষতি হয়েছে এবং চাষীদের গতবারে ক্ষতি হয়েছে। তাই আমি মাননীয় কৃষিমন্ত্রীর কাছে আবেদন করছি যে অবিলম্বে তাদের বীজ এবং কৃষি ঋণ দেওয়া হোক। এগুলো না দিলে

ওরা কোনও চাষ করতে পারবে না। তারা এইরকম অসহায় অবস্থার মধ্যে পড়েছে। আমি এ ব্যাপারে মাননীয় কৃষিমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**Mr. Speaker :** Before I adjourn for recess I like to inform the Members that I have 12 names in the Zero Hour list. I will take 8 of these names after recess. And there are some matters pending in the Mention list which I will take up after recess. Now there will be recess. We will resume at 1.30 p.m.

(At this stage the House was adjourned till 1-30 p.m.)

[1-30 — 1-40 p.m.]

(After recess)

## MENTION CASES

**শ্রী আবুল বাসার নস্কর ঃ** (অনুপস্থিত)

**শ্রী রামপদ সামন্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় আইন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মেদিনীপুর জেলার পিংলায় কোনও সাব রেজিস্ট্রি অফিস নেই। এর ফলে সেখানকার মানুষকে বহু সময় নষ্ট করে অন্য থানায় সাব রেজিস্ট্রি অফিসে গিয়ে রেজিস্ট্রি করতে হয়। এই বিষয়ে সেখানকার মানুষের দীর্ঘদিনের ক্ষোভ রয়েছে। অবিলম্বে পিংলায় একটি সাব-রেজিস্ট্রি অফিস স্থাপনের জন্য মাননীয় মন্ত্রীর কাছে আবেদন করছি।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** (অনুপস্থিত)

**শ্রী সুশীল বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার স্কুল 'আসাননগর স্কুল' উচ্চ মাধ্যমিকে পরিণত হয়েছে। ওখানে এখন বাণিজ্য বিভাগ খোলা হয়েছে, কিন্তু শিক্ষক নেই। সেখানে দুজন শিক্ষক চাইছি। আসাননগর স্কুলে যাতে বিজ্ঞান বিভাগ খোলা হয় এবং দুজন শিক্ষক দেওয়া হয়, সেইজন্য মাননীয় শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এসব না হলে, সেখানকার ছাত্র-ছাত্রীদের প্রায় ২০ কিলোমিটার দুরে কৃষ্ণনগরে গিয়ে পড়াশোনা করতে হয়।

**শ্রী বিজয় বাগদি ঃ** (অনুপস্থিত)

## ZERO HOUR

**শ্রী অসিত মাল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। সারা পশ্চিমবাংলার প্রত্যেকটা গ্রাম পঞ্চায়েতের আন্ডারে যে সমস্ত গ্রাম আছে, তার অধিকাংশগুলোতেই টিউবওয়েল খারাপ হয়ে গেছে। বীরভূম জেলায় জলকষ্ট চরমে। রামপুরহাটের 'দখলমাটি' গ্রামপঞ্চায়েতে ২০টি গ্রামে এক বছর ধরে কোনও টিউবওয়েলে জল নেই, ঠিক করা হচ্ছে না।

স্যার, আপনার মাধ্যমে জানাতে চাইছি যে, ঐ গ্রাম পঞ্চায়েতে অনাস্থাকে কেন্দ্র করে কোনও কাজ হচ্ছে না। পঞ্চায়েত সমিতি টিউবওয়েলগুলো ভাল করতে পারছেন না। ডি. এম. বলছেন, আমার কাছে টাকা নেই। স্যার, এতে ওখানকার মানুষ খুবই অসুবিধার মধ্যে পড়েছেন। আবার গ্রীষ্মকাল শুরু হয়ে গেছে, খরা আরম্ভ হয়েছে। মানুষকে বহু দূর থেকে খাবার জল নিয়ে আসতে হচ্ছে। তাই স্যার, আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রীমহাশয়ের কাছে জানাতে চাই যে, অবিলম্বে ঐসব খারাপ টিউবওয়েলগুলো মেরামতের ব্যবস্থা করা হোক।

**শ্রী প্রত্যুষ মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, হাওড়া জেলা যে বিদ্যুৎ সরবরাহের দিক থেকে বিচ্ছিন্ন হয়ে রয়েছে তা বিভিন্ন সময়ে দেখা যায়। গত মাসাধিক কাল ধরে হাওড়া জেলার বিভিন্ন অংশে সন্ধ্যার সময় ১ ঘন্টা থেকে দেড় ঘন্টা পর্যন্ত বিদ্যুৎ থাকে না। অবিলম্বে যাতে হাওড়া জেলার বিস্তীর্ণ এলাকাতে যেখানে বিদ্যুৎ থাকে না সেখানে বিদ্যুৎ যায়, তার ব্যবস্থা করার জন্য আপনার মাধ্যমে মাননীয় সংশ্লিষ্ট মন্ত্রীর কাছে রাখছি।

**শ্রী আবদুল মান্নান ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, কল্যাণী বিধানচন্দ্র কৃষি বিশ্ববিদ্যালয়ে গত কয়েক বছর ধরে ছাত্র সংসদের নির্বাচনে ছাত্র পরিষদ সবকটা আসনে জয় লাভ করেছে। এবারে এস. এফ. আই. একটাও আসন পায়নি। স্যার, ওরা নির্বাচনে ছাত্র সমাজের কাছে বিতাড়িত হয়ে যে ন্যক্কারজনক ঘটনা ঘটাচ্ছেন তা খুবই উদ্বেগের বিষয়। স্যার, ওখানে যে সমস্ত স্টুডেন্ট হোস্টেলে থেকে পড়াশোনা করেন তাদের গত কয়েকদিন ধরে সেখান থেকে তাড়িয়ে দেওয়া হয়েছে এবং তারা রাস্তায় ঘুরে বেড়াচ্ছেন। স্যার, আজকে এখানে দাবি করা হয় পশ্চিমবঙ্গে আইন শৃঙ্খলা নাকি ভাল অবস্থায় রয়েছে। কিন্তু আমরা দেখতে পাচ্ছি, প্রতিহিংসা চরিতার্থ করার জন্য ওরা অসহনীয় অবস্থার সৃষ্টি করেছে। স্যার, আজকে হাউস্ চলছে, এই অবস্থায় আপনার মাধ্যমে মাননীয় শিক্ষামন্ত্রীর কাছে দাবি করছি, উক্ত ছাত্র ছাত্রীরা যাতে হোস্টেলে ফিরে যেতে পারেন, ওখানে শিক্ষার পরিবেশ ফিরে আসে, এস. এফ. আই. সংযত আচরণ করে এবং পুলিশ তার দায়িত্ব সঠিকভাবে পালন করে। তা না হলে, আমরা বাধ্য হব শিক্ষামন্ত্রীর ঘরের সামনে অনশনে বসতে।

**শ্রী রামপদ সামন্ত ঃ** স্যার, আপনার মাধ্যমে মাননীয় জনস্বাস্থ্য ও কারিগরি বিভাগের মাননীয় মন্ত্রীমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। পিংলা কেন্দ্রে বেশ কিছু দিন ধরে জলের সংকট দেখা দিয়েছে। টিউবওয়েলগুলো বন্ধ হয়ে গেছে, মানুষ জলের জন্য হাহাকার করছে। বর্তমান বছরে এখন থেকেই যে জলের সমস্যা শুরু হয়েছে তার জন্য মানুষ বিক্ষোভ দেখাচ্ছে এবং প্রতিনিধি হিসাবে আমাদের কাছে লোকে আসছে এবং লিখিত ভাবে আবেদন করছে স্বচক্ষে দেখার জন্য। এই অবস্থায় আমি মাননীয় বিভাগীয় মন্ত্রীর নিকট অনুরোধ করছি যাতে উপযুক্ত পরিমাণে সিলিন্ডার টিউবওয়েল বসিয়ে জলের ট্যাঙ্ক স্থাপন করে পাইপ লাইনের মধ্যে দিয়ে জল সরবরাহ করা যায় এবং বিশেষ করে পিংলার চারিদিকে যে থানাগুলি রয়েছে সেখানে জলের ট্যাঙ্কের ব্যবস্থা রয়েছে কিন্তু আমরা দেখছি মানুষ বঞ্চিত হচ্ছে। এই বঞ্চনার হাত থেকে মানষের স্বার্থ রক্ষা করার জন্য আমি অনরোধ করছি।

[1-40 — 1-50 p.m.]

**শ্রী আবু সুফিয়ান সরকার ঃ** মিঃ স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি। ভগবানগোলা-২, আখেরিগঞ্জ, বেনীপুর, মদনপুর কাজীপাড়া, আলয়পুর, শিবনগর, খরিবোনা, টেক্‌পাড়া, নতুন মদনপুর এই গ্রামসমূহে কয়েক শত মানুষ আর্সেনিকে আক্রান্ত হয়েছে। স্থানীয় প্রশাসন ও স্বাস্থ্য দপ্তরকে দিয়ে এর কোনও প্রতিকার হয়নি। সেখানে প্রচন্ড আতঙ্কের সৃষ্টি হয়েছে, সেখানকার মানুষ প্রচন্ড আতঙ্কের মধ্যে দিন কাটাচ্ছে। স্যার, স্বাস্থ্যমন্ত্রীর এখানে উপস্থিত আছেন উনি যদি এ ব্যাপারে একটু বলেন তাহলে আমাদের পক্ষে সুবিধা হয়। আমি বলতে চাই আক্রান্ত মানুষগুলি যাতে সুচিকিৎসা পায় এবং আর্সেনিক নির্মূল হয় তার জন্য যথাযথ ব্যবস্থা নেওয়ার জন্য স্বাস্থ্যমন্ত্রীকে অনুরোধ করছি।

**শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে খাদ্য ও সরবরাহ দপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। উত্তরপাড়া বিধানসভাসহ সমগ্র হুগলি জেলায় গত দু-তিন সপ্তাহ ধরে গম সরবরাহ নেই সংশোধিত রেশনিং এলাকায় এবং শহরাঞ্চলে বিধিবদ্ধ রেশনিং এলাকায় গত সপ্তাহ এবং চলতি সপ্তাহে গম পাওয়া যাচ্ছে না। খোলাবাজারে চড়া দামে গম কিনতে হচ্ছে। ডিস্ট্রিক্ট ফুড কন্ট্রোলারের অফিসে যোগাযোগ করলে বলা হচ্ছে ওয়াগান নেই, সাপ্লাই নেই। আমি মাননীয় মন্ত্রীকে অনুরোধ করছি দ্রুততার সাথে বিষয়টাতে হস্তক্ষেপ করার জন্য, কেন না সেখানে মানুষকে খোলাবাজারে চড়া দামে গম কিনতে হচ্ছে।

**শ্রী রবীন্দ্রনাথ চ্যাটার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় জনস্বাস্থ্য ও কারিগরি বিভাগের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কাটোয়া বিধানসভা এলাকায় পানীয় জলের তীব্র সংকট দেখা দিয়েছে। অবিলম্বে এলাকার মানুষ যাতে জল পায় তার ব্যবস্থা তিনি যেন করেন। কাটোয়া পৌরসভা এলাকায় একটি জল সরবরাহ প্রকল্পের ব্যবস্থা হচ্ছিল কিন্তু তা এখনও পর্যন্ত রূপায়িত হয়নি, যদিও দু বছর আগে বামফ্রন্ট সরকারের একজন মন্ত্রী সেই জল সরবরাহ প্রকল্পের শিলান্যাস করে এসেছেন। তাই এই জল সরবরাহ প্রকল্পটিও যাতে অবিলম্বে রূপায়িত হয় তার জন্য জনস্বাস্থ্য ও কারিগরি বিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী শ্যামাদাস ব্যানার্জি ঃ** (হাউসে উপস্থিত নেই।)

**শ্রী. অজয় দে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টা এর আগে মাননীয় সদস্য আবদুল মান্নান বলেছেন। কল্যাণী এগ্রিকালচারাল ইউনিভার্সিটিতে গত কাল ছাত্রপরিষদের পক্ষ থেকে ভাইস চ্যান্সেলারের কাছে একটা ডেপুটেশন দেওয়া হচ্ছিল তখন সি. পি. এম. প্রভাবিত যে শিক্ষক কর্মচারী ইউনিয়ন আছে এবং বাইরে থেকে—আউটসাইডারদের নিয়ে এসে হামলা করে।

স্যার, ঘটনাটা হচ্ছে, গত ১৫ তারিখ ওখানে ছাত্র সংসদের নির্বাচন হয়েছে। ১৮ তারিখ যখন সেই নির্বাচনের ফল প্রকাশিত হয় তখন দেখা যায় যে, এস. এফ. আই.

শোচনীয়ভাবে পরাজিত হয়েছে। তারপর গত ১৯ তারিখ ইউনিভার্সিটির ছাত্রাবাসে তুহিন বর্মন নামে একটি ছাত্রকে আক্রমণ করা হয় এবং প্রচন্ড মারধর করা হয়। ঐ ঘটনার প্রতিবাদে ছাত্র পরিষদের পক্ষ থেকে যখন ডেপুটেশন দিতে ছাত্ররা বিশ্ববিদ্যালয় কর্তৃপক্ষের কাছে গেলে তখন আবার তাদের ওপর আক্রমণ নেমে আসে এবং দু'জন ছাত্রকে প্রচন্ড প্রহার করা হয়—মার্কন্ড দলুই এবং অনুপম মুখার্জি—তারা গুরুতরভাবে আহত হয়ে কল্যাণী জওহরলাল নেহরু হাসপাতালে এখন মৃত্যুর সঙ্গে লড়াই করছে। শুধু তাই নয় এখন সেখানে ছাত্রদের পুলিশ দিয়ে বের করে দেওয়া হচ্ছে। আউট সাইডার এবং পুলিশ দিয়ে বাইরের ছাত্রদের জোর করে ছাত্রাবাস থেকে বের করে নিয়ে গিয়ে কাউকে ব্যারাকপুর স্টেশনে, কাউকে ব্যান্ডেল স্টেশনে ছেড়ে দেয়া হচ্ছে। শিক্ষার পরিবেশ নষ্ট করে ওখানে ১৪৪ ধারা জারি করা হয়েছে। এই অবস্থায় আমি মাননীয় শিক্ষামন্ত্রীর কাছে দাবি করছি, অবিলম্বে তিনি বিষয়টা দেখুন, ওখানে শিক্ষার পরিবেশ ফিরিয়ে আনুন এবং যে ঘটনা ওখানে ঘটেছে তার বিরুদ্ধে তীব্র প্রতিবাদ জানাচ্ছি।

**শ্রী মহঃ সোহরাব ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আমার নির্বাচনী কেন্দ্রের একটি অতি গুরুত্বপূর্ণ রাস্তার প্রতি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, প্রায় ২৫ বছর ধরে কানুপুর—বহুতলি রোড নামে রাস্তাটি না হওয়ার ফলে আমার কেন্দ্রের ৪-টি অঞ্চল মহকুমা শহর থেকে সম্পূর্ণ বিচ্ছিন্ন হয়ে রয়েছে। ওখান থেকে বিহার এবং বীরভূম ঘুরে মহকুমা শহরের সঙ্গে যোগযোগ করতে হয়। অথচ ঐ রাস্তাটি মঞ্জুর হয়ে আছে। তাই আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যাতে অবিলম্বে ঐ রাস্তাটির নির্মাণকার্য শুরু হয়।

**শ্রী অশোককুমার দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় আইন মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, কলকাতা হাইকোর্টে ১৯ জন বিচারপতি নেই, পদ শূন্য। ফলে বিচার ব্যবস্থা ভেঙে পড়েছে, সরকারকে জানানো সত্ত্বেও কোনও লাভ হচ্ছে না। আইনজীবী এবং বিচার-প্রার্থীদের সংকট ক্রমশ বেড়ে চলেছে। তাই আমি আপনার মাধ্যমে সরকারকে অনুরোধ করছি অবিলম্বে বিচারপতিদের শূন্য আসনগুলো পূরণ করার ব্যবস্থা করুন। তাহলেই হাইকোর্টে সুষ্ঠু অবস্থা ফিরে আসবে।

**শ্রী তাপস ব্যানার্জি ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে আমাদের আসানসোল মহকুমার শিক্ষা ক্ষেত্রের একটা চরম দুরাবস্থার প্রতি মাননীয় শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। পশ্চিমবঙ্গে বিগত ২২ বছর ধরে বামফ্রন্ট সরকার চলছে। কিন্তু এই ২২ বছরের মধ্যে আসানসোল মহকুমায় এবং আসানসোল শহরের একটা প্রাথমিক বিদ্যালয়কেও আপ-গ্রেড করা হয়নি। গত ২২ বছরে আসানসোল শহরে নতুন কোনও প্রাইমারি স্কুল হয়নি, কোনও বাংলা মিডিয়াম স্কুল হয়নি, কোনও হিন্দি মিডিয়াম স্কুল হয়নি, কোনও উর্দু মিডিয়াম স্কুল হয়নি। বিভিন্ন প্রাথমিক বিদ্যালয়কে আপেগ্রেড করার জন্য বহুবার লিখিতভাবে মন্ত্রীর কাছে দরখাস্ত করা হয়েছে। কিন্তু কোনও ব্যবস্থা হয়নি। আসানসোলের একমাত্র উর্দ্দু মিডিয়াম স্কুল—'রামমানীয়া' স্বাধীনতার আগে প্রতিষ্ঠিত। তারপর আর কোনও উর্দ্দু স্কুল ওখানে হয়নি। সি. পি. এম.-এর ২২ বছরের রাজত্বে কোনও বাংলা মিডিয়াম স্কুল হয়নি। আসানসোল মহকুমার

জনসংখ্যার একটা বড় অংশই হচ্ছে সংখ্যালঘু সম্প্রদায়ের মানুষ। তাদের বার বার বলা হচ্ছে—তোমরা মেনস্ট্রিমে এস। আমি মনে করি তাদের জন্য পর্যাপ্ত শিক্ষার ব্যবস্থা না করে, তাদের শিক্ষিত করে না তুললে কখনই তারা মেনস্ট্রিমে আসতে পারে না। ওখানে প্রচুর হিন্দি ভাষাভাষী মানুষের বাস। অবিলম্বে তাদের জন্য একটা হিন্দি হাইস্কুল করার আমি দাবি জানাচ্ছি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে। ধন্যবাদ।

[1-50 — 2-00 p.m.]

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে একটি জাতীয় গুরুত্বপূর্ণ বিষয়ে যা পশ্চিমবাংলার উপর প্রভাব পড়বে তার প্রতি সভার দৃষ্টি আকর্ষণ করছি। আমি গভীর উদ্বেগের সঙ্গে দেখছি, উত্তরপ্রদেশে যেটা ভারতবর্ষের বৃহত্তম রাজ্য সেখানে একটা সরকার শপথ নিতে চলেছে। সেই সরকারের একটা অংশ হচ্ছে একটা সাম্প্রদায়িক দল। এটা দেশের পক্ষে বিপজ্জনক। অনেকেই বলতে পারেন যে বি. এস. পি. এই সরকারের মুখ্যমন্ত্রী হতে চলেছে তাদের সঙ্গে কংগ্রেসের সমঝোতা ছিল। আমরা কংগ্রেসের পক্ষ থেকে অনুরোধ করেছিলাম বি. জে. পি.-কে সরকার করতে দেবেন না, আপনারা বি. এস. পি.-র মুখ্যমন্ত্রীকে মেনে নিন। কিন্তু কোনও একজন কেন্দ্রীয় মন্ত্রীর জিদের জন্য তা সম্ভব হয়নি। স্বরাষ্ট্রমন্ত্রী উত্তরপ্রদেশ বিধানসভা ভেঙে দিতে চেয়েছিলেন। কিন্তু কোনও একজন কেন্দ্রীয় মন্ত্রীর জিদের জন্য তা হয়নি। শেষ পর্যন্ত এটাই হল, পিছনের দরজা দিয়ে সাম্প্রদায়িক শক্তি দেশের বৃহত্তম রাজ্যে ক্ষমতায় প্রবেশ করল। এর পরে মুখ্যমন্ত্রী হবে সেই সাম্প্রদায়িক শক্তির একজন নেতা। এরা কালকে কলকাতায় মিটিং করতে আসছেন। আমি গভীর উদ্বেগের সঙ্গে মনে করছি এই সাম্প্রদায়িকদল শক্তিশালী হচ্ছে, আমাদের রাজ্যে এর প্রভাব পড়তে পারে। বিশেষ করে আগামীকাল সভার পরে সাম্প্রদায়িকতা বিরোধী মানুষকে সচেতন করা উচিত তারা যেন সাম্প্রদায়িকতার হাতকে শক্তিশালী না করে। উত্তরপ্রদেশে কিছু লোকের জিদের জন্য সাম্প্রদায়িক শক্তি মেজরিটি না পেয়েও সেখানে ক্ষমতায় আসতে পারল। আমরা চেয়েছিলাম সর্বাঙ্গীনভাবে কেন্দ্রীয় সরকারে যাতে না আসতে পারে তার জন্য সাম্প্রদায়িক শক্তিকে ঠেকানো। তেমনি আমরা উত্তরপ্রদেশেও চেয়েছিলাম যে ঠেকানো যাবে। কিন্তু সেই কাজ সফল হয়নি। এখনও মনে করি সকলের এই ব্যাপারে সচেতন হওয়ার দরকার আছে যাতে সাম্প্রদায়িক শক্তিগুলিকে রোধ করতে পারি, আগামীকাল ওদের সভা যাতে সফল না হয়।

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটা প্রবাদ আছে, "অভাগা যেদিকে যায়, সাগর শুকিয়ে যায়"। এর সাথে এটাও যুক্ত হবে—সকলেরই মনে আছে—শ্রীমতী সন্ধ্যা মুখোপাধ্যায় গেয়েছিলেন," মায়াবতী মেঘে এলো তন্দ্রা"। কংগ্রেস যাদের সঙ্গে যুক্ত হয়েছিলেন এবং নির্বাচনে লড়েছিলেন এখন তারা (বি. এস. পি.) পদ্মের সঙ্গে চলে গেছে। যেমন, তিন বিঘা আন্দোলন নিয়ে ওরা পদ্মের সঙ্গে মিশেছিলেন। বিপদ তো এখানেই। আপনারাই বিপদ তৈরি করতে চেয়েছিলেন। সেইজন্য আজকে কংগ্রেস দিশাহারা হয়ে পড়েছে। যারা প্রকৃত শত্রু, দেশের ঐক্য বিনষ্টকারী তাদেরই মদতদাতা আপনারাই। এখন কংগ্রেস নির্বাক। ১১১ বছরের যে কংগ্রেস আজকে তাদের মুখে কোনও কথা নেই। এদের মধ্যে এখন কেউ তিহার জেলের জন্য অপেক্ষা করছেন। কেউ চুরি, জোচ্চুরি, কেউ ঘুসখোর, কেউ জালিয়াতি করে

চলেছে। এইসব থেকে দৃষ্টি ঘোরাবার জন্য গতকাল একজন বিধায়ক—এত বড় ওরা অপরাধী, গোটা দেশকে সর্বনাশের মুখে ঠেলে দিচ্ছেন—এতবড় মিথ্যাচারী—অভিযোগ করেছেন, আমাদের পার্টির নেতা, "গণশক্তির" এডিটর, শ্রী অনিল বিশ্বাসকে ঘিরে। তিনি নাকি মধ্যশিক্ষা পর্ষদে তার আত্মীয়কে চাকরি দিয়েছেন। আমি চ্যালেঞ্জ করছি, উনি তাদের নাম বলুন? তাই বলছি, শাক দিয়ে মাছ ঢাকা যায় না। আজকে গোটা দেশের মানুষ আপনাদের বিচারের জন্য অপেক্ষা করছে। সেইজন্য আপনাদের আজকে আক্ষেপ করতে হচ্ছে। উত্তরপ্রদেশে আর কয়েক মিনিট পর শপথ নেওয়া হবে। সেখানে ৬ মাস অন্তর অন্তর মুখ্যমন্ত্রী বদলাবে। আপনাদের মনে নেই—মুলায়ম সিং যাদবের সরকারকে ভেঙে দিয়ে মায়াবতীকে মুখ্যমন্ত্রী করেছিলেন? তারপর বি. এস. পি.-কে সমর্থন করলেন, তাদের সঙ্গে আপনারা আপোষ করলেন, তাদের নিয়ে নির্বাচনে লড়েছিলেন। আর আজকে কাঁদুনি গাইছেন? সুতরাং কংগ্রেসের এই ভন্ডামি ভূমিকার তীব্র নিন্দা করছি। পাশাপাশি সাম্প্রদায়িক শক্তির বিরুদ্ধে আমাদের ধিক্কার, আমাদের লড়াই চালিয়ে রাখব এই ঘোষণাও আমরা করছি।

**শ্রী তপন হোড় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে ভারতবর্ষের ইতিহাসে একটা কালো দিন। আর এই কালা দিনের সূচনা করেছে এই কংগ্রেস। এর দায়িত্ব কিন্তু ওরা এড়িয়ে যেতে পারে না। আগামীকাল সেই সাম্প্রদায়িক শক্তি, যে শক্তি তারা কলকাতায় এসে সমাবেশ করছে। যে বিপদের সূচনা কংগ্রেসের মদতে হয়েছে উত্তর প্রদেশে, কোথায় যে এর পরিনতি তা কেউ জানে না। তবে কংগ্রেস এর দায়িত্ব এড়াতে পারে না। ধর্ম নিরপেক্ষ শক্তি ভারতবর্ষে এখনও জাগ্রত আছে। আমরা পশ্চিমবাংলার মেহনতি মানুষ, এই সাম্প্রদায়িক শক্তির বিরুদ্ধে লড়াই করার প্রত্যয় আমাদের আছে। কিন্তু কথা হচ্ছে সৌগত রায় যে কথা বললেন, আজকে এটা ভেবে দেখতে হবে। একজন কেন্দ্রীয় মন্ত্রীর নাম করে বলেছেন। কিন্তু ওরা মায়াবতীকে নিয়ে নাচানাচি করছিলেন, কিন্তু মায়াবতী ওদের বৃদ্ধাঙ্গুষ্ঠ দেখিয়ে, কেশরির হাত ছাড়িয়ে অটল বিহারীর চরণে আশ্রিত হয়েছেন। কাজেই এর দায়িত্ব কংগ্রেস এড়াতে পারে না। এই ব্যাপারটা আজকে আপনাদের ভেবে নিতে হবে।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সৌগত রায় যে বিষয়টা এখানে তুলেছেন, বিষয়টা অত্যন্ত গুরুত্বপূর্ণ। আগামীকাল যে সমাবেশ এখানে হবে তাকে কেন্দ্র করে বিগত সাত আট দিন যাবদ আমার এলাকা সহ মুর্শিদাবাদের প্রত্যন্ত গ্রামাঞ্চলে পর্যন্ত প্রচন্ড সাম্প্রদায়িক প্রচার মাইকের মাধ্যমে চালানো হচ্ছে। এমনি সীমান্তবর্তী অঞ্চলে সামান্য ব্যাপারে সাম্প্রদায়িক উত্তেজনা মাথা চাড়া দেয়। এই অবস্থায় কালকে সমাবেশের জন্য তারা যে রাস্তা বেছে নিয়েছে, যদিও সাধারণ মানুষের মধ্যে এর কোনও প্রতিক্রিয়া নেই, সাধারণ মানুষ অবশ্যই এই সমাবেশে ব্যাপকভাবে আসবে না। তবুও রাজ্য সরকারের উন্নীত দৃঢ় ভাবে এর প্রতি নজর রাখা, যাতে তারা এই সাম্প্রদায়িকতার কোনও প্রচার না করতে পারে। আমি সেই জন্য আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কালকের সমাবেশের জন্য গ্রামাঞ্চলের যে আবহাওয়া সৃষ্টি করা হচ্ছে তা পশ্চিমবাংলার চিরাচরিত ঐতিহ্য বিরোধী। সব রাজনৈতিক দলই প্রচার করতে পারে, কিন্তু তার মানে এই নয় যে অবাধে সাম্প্রদায়িক উস্কানিমূলক প্রচার চালানো যাবে। এই সাম্প্রদায়িক উস্কানিমূলক প্রচার বন্ধ করার জন্য আমি সরকারের দৃষ্টি আকর্ষণ করছি।

## GENERAL DISCUSSION ON BUDGET

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী যে বাজেট পেশ করেছেন ৯৬-৯৭ সালের, আমি তার সম্পূর্ণ বিরোধিতা করছি এবং আমাদের ছাঁটাই প্রস্তাবের সমর্থনে কয়েকটি কথা বলতে চাই। আজকে পশ্চিমবাংলার অর্থমন্ত্রী শুধু এবার নয়, কয়েক বছর ধরে আছেন—

[2-00 — 2-10 p.m.]

আগে প্রতিবারই দেখেছি উনি অর্থমন্ত্রী হিসাবে ঘাটতিশূন্য, ভারসাম্য বাজেট পেশ করতেন। এবারে অবশ্য তিনি ঘাটতি বাজেটই দেখিয়েছেন, এর জন্য আমি তাকে ধন্যবাদ জানাচ্ছি। আমি তাকে আরও ধন্যবাদ দেব এই কারণে যে এবারে তিনি কমিউনিজমের শৃঙ্খল মুক্ত হয়ে, কমিউনিজিমের খাঁচা থেকে বেরিয়ে আসার চেষ্টা করেছেন এবং কেন্দ্রের উদার অর্থনীতির সঙ্গে নিজেকে খাপ খাইয়ে নেবার চেষ্টা করেছেন। এতদিন পরে যে তার বাস্তব বুদ্ধি ফিরে এসেছে সেজন্য তাকে আবার ধন্যবাদ দিচ্ছি। স্যার, এই বাজেট শুধু অসত্য, ধাপ্পায় ভর্তি। এই ভাবে তিনি বিগত কয়েক বছর ধরে পশ্চিমবঙ্গের জনগণকে বিভ্রান্ত করে আসার চেষ্টা করেছেন এবং এবারেও ঠিক সেই একই ভাবে, একই পদ্ধতিতে উনি তা করার চেষ্টা করেছেন। এবারেও উনি অঙ্কের বেড়াজালে কয়েকটি কথা বলে আবার মানুষকে ভুল বোঝাতে চেয়েছেন। যে বাজেট ভাষণ উনি রেখেছেন তা ৬ পাতায় শেষ করা যেত, তারজন্য ৩৬ পাতা লেখার প্রয়োজন ছিল না কিন্তু এই ৩৬ পাতা জুড়ে উনি শুধু রাজনীতির কথা বলে গিয়েছেন এবং কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে কিছু কথা বলেছেন। একই কথা উনি বারে বারে বলে আসছেন। পশ্চিমবঙ্গ তো ভারতবর্ষেরই একটা অঙ্গ রাজ্য। একটা অঙ্গ রাজ্য কি করে বিকল্প নীতি নিয়ে চলতে পারেন আমি পন্ডিত নই, আমি বুঝতে পারি না। প্রতিবারেই দেখি উনি বিকল্প নীতির কথা বলেন। ওর এই বিকল্প নীতির প্রতিবাদে এবং বিরুদ্ধে কিছু বিকল্প প্রস্তাব আমি রাখছি। আমার প্রথম প্রস্তাব হ'ল—পশ্চিমবঙ্গের ৭০ ভাগ মানুষ গ্রামাঞ্চলে বাস করেন, এদের জন্য উনি পরীক্ষামূলকভাবে শিক্ষার ক্ষেত্রে—প্রাইমারি শিক্ষা এবং সেকেন্ডারি শিক্ষা—টাকা দিয়ে কন্ট্রাক্টের ভিত্তিতে কিছু টিচার অ্যাপয়েন্ট করতে চেয়েছেন। এর বিরুদ্ধে আমার বক্তব্য হল, যে সব প্রাইমারি স্কুল, হাইস্কুল আছে তাদের টাকা দিন এবং যেগুলি ক্লাস সিক্স পর্যন্ত আছে সেগুলিকে ক্লাস এইট পর্যন্ত করুন, এইটগুলি টেন পর্যন্ত করুন। আপনার বাজেটের ৮.১১ নং-এ চুক্তির ভিত্তিতে শিক্ষক নিয়োগের ব্যাপারে যেটা আছে সেটাকে বাতিল করে যেগুলি আছে সেগুলিকে আপগ্রেড করুন, সেখানে শিক্ষক বাড়ান। প্রতি বছরই শত শত স্কুল শিক্ষক চেয়েও উপযুক্ত শিক্ষক পায় না। বহু প্রাথমিক স্কুল আছে যার ঘর নেই, শিক্ষক চলে গিয়েছে, তার ব্যবস্থা করুন। ৮৮ সাল থেকে একটাও প্রাথমিক স্কুল হয়নি, তার শিক্ষক নিয়োগ হয়নি, শিক্ষকরা রিটায়ার করে চলে গিয়েছেন, মারা গিয়েছেন তার পরিবর্তে শিক্ষক দেওয়া হয়নি, সেগুলির জন্য আপনি ব্যবস্থা গ্রহণ করুন। সে দিকে না গিয়ে কন্ট্রাক্ট বেসিসে অ্যাপয়েন্ট করতে চেয়েছেন। এর বিরোধিতা করে আমি এই বিকল্প প্রস্তাব দিলাম। ওনার কন্ট্রাক্ট বেসিসে ডাক্তার অ্যাপয়েন্ট করার ব্যাপারটা সম্পূর্ণ ফেলিওর হয়েছে। আমি বলব ঠিকমতোন চিকিৎসা দেবার জন্য হাসপাতাল যেগুলি করা

দরকার, যেগুলির সংস্কার করা দরকার সেগুলি করুন এবং সেখানে ডাক্তার, ঔষুধ পাঠিয়ে যাতে গ্রামবাংলার গরিব মানুষরা সুচিকিৎসা পায় তার জন্য অর্থ বরাদ্দ করুন। এটা হচ্ছে আমার দ্বিতীয় প্রস্তাব।

আমার তৃতীয় প্রস্তাবে আমি বলছি, পানীয় জলের ব্যবস্থা আপনাদের নেই, পানীয় জলের ব্যবস্থা করতে হবে বলে বলছেন। আমি বলব, এক্ষেত্রে দায়িত্বটা পালন করুন। দায়িত্বটা পালন করলে, আমার মনে হয়, শুধু পানীয় জল নয়, স্বাস্থ্য শিক্ষা ইত্যাদি সমস্ত ক্ষেত্রে এগিয়ে যেতে পারবেন। প্রতি বছর উনি বাজেট পেশ করেন এবং সভার সি. পি. এম. সদস্যগণ টেবিল চাপড়ান। কিন্তু এবারে টেবিল চাপড়াবেন কিনা সেটা ভেবে দেখুন। তিনটি বিভাগ—এডুকেশন, হেলথ অ্যান্ড ফ্যামিলি ওয়েলফেয়ার এবং পঞ্চায়েত, এই তিনটি বিভাগে টোটাল বাজেট ছিল ১,৭০০ কোটি টাকা, কিন্তু অ্যাকচুয়াল এক্সপেন্ডিচার ১,৩০০ কোটি টাকার মতো, সেভিংস হয়েছে ৪১৫ কোটি টাকা। ১৯৯২-৯৩ সালে এডুকেশন ডিপার্টমেন্টে সেভিং হয়েছে, যদিও অ্যামাউন্টটা সারেন্ডার করা হয়নি। আমি সোর্সটা বলে দিচ্ছি—অ্যাপ্রোপিয়েশন অ্যাকাউন্ট অফ গভর্নমেন্ট অফ ওয়েস্টবেঙ্গল। সেখানে আপনি দেখবেন, ঐ বছর এডুকেশন ডিপার্টমেন্টে ৪১৫ কোটি টাকা সেভিং হয়েছে। ১৯৯৩-৯৪ সালে ৬০০ কোটি টাকা বেশি দিয়েছেন। আগের বছর ছিল ১,৭০০ কোটি টাকা, কিন্তু ১৯৯৩-৯৪ সালে ১,৯০০ কোটি টাকা। কিন্তু সবটা খরচ করতে না পারায় সেভিং হল ৩১৫ কোটি টাকা, কিন্তু টাকাটা সারেন্ডার করা হয়নি। শিক্ষা খাতে ১৯৯৪-৯৫ সালে ৫০০ কোটি টাকা বেশি দিলেন, কিন্তু সেভিং হ'ল ৩৫৮ কোটি টাকা। অদ্ভুত ব্যাপার। শিক্ষা খাতে প্রতি বছর ৫০০, ৬০০ কোটি করে টাকা বেশি দিয়েছেন, কিন্তু শিক্ষা বিভাগ সেটা খরচ করতে পারেনি। অথচ দেখা যাচ্ছে রাজ্যে শিক্ষার ভগ্ন দশা, অনেক স্কুলের বিল্ডিং নেই, স্কুলবাড়ি ভেঙে পড়ছে। হেলথ অ্যান্ড ফ্যামিলি ওয়েলফেয়ারে তিনটি হেড—৩২, ৩৩ এবং ৩৪। এই বিভাগে ১৯৯২-৯৩ সালে দিয়েছিলেন ৪৬৪ কোটি টাকা, কিন্তু খরচ করতে না পারায় সেভিং হ'ল ৩৭ কোটি ৪০ লক্ষ টাকা ওভার অল। ১৯৯৩-৯৪ সালে দিলেন ৪৮৩ কোটি ৯২ লক্ষ ৪৩ হাজার টাকা। এক্সেস এক্সপেন্ডিচার হ'ল ঐ বছর ২ কোটি ২০ লক্ষ টাকা, যদিও হাউসে সেটা রাখেননি। এই বিষয়ে আমি পরে আসব। ১৯৯৪-৯৫ সালে দিলেন ৫৩৪ কোটি টাকা, কিন্তু দুর্ভাগ্যের বিষয় টাকা এক্সেস হল। ফলে ১৯৯৪-৯৫ সালে ৩২ নং হেডে সেভিং হ'ল ২২ কোটি এবং ৩৩ নং হেডে সেভিং হ'ল ৮ কোটি টাকা। ওভার অল সেভিং হ'ল ২৬ কোটি ১৫ লক্ষ টাকা। অথচ গ্রামবাংলা থেকে ৭০ ভাগ এম. এল. এ. যারা এখানে রিপ্রেজেন্টেটিভ হয়ে এসেছেন তারা জানেন যে, গ্রামবাংলায় আজকে স্বাস্থ্যের কি অবস্থা।

[2-10 — 2-10 p.m.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এবারে আমি আসছি পঞ্চায়েত অ্যান্ড রুর‍্যাল ডেভেলপমেন্ট। অসীমবাবুকে বলি পঞ্চায়েত অ্যান্ড রুর‍্যাল ডেভেলপমেন্ট ৬২ এবং ৬৩ দুটি হেড মিলিয়ে ১৯৯২-৯৩ সালে দেওয়া হয়েছিল ১৩৯ কোটি টাকা। সেখানে আপনার সেভিংস হল ৩৪ কোটি ৭৪ লক্ষ টাকা। এটা আপনি খরচ করতে পারলেন না। ১৯৯৩-৯৪ সালে আপনার টোটাল গ্রান্ট হয়েছিল ১৩৪ কোটি টাকা। খরচ করতে পারেননি, ওভার অল সেভিংস হল

১৬ কোটি ৩৩ লক্ষ টাকা। পঞ্চায়েত অ্যান্ড রুর‍্যাল ডেভেলপমেন্টে ১৯৯৪-৯৫ সালে টোটাল গ্রান্ট দিয়েছিলেন ১৪৮ কোটি টাকা। ওভারঅল সেভিংস হল ২৯ কোটি ৮০ লক্ষ টাকা। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি শুধু এই ৩টি হেডের কথা বলছি, সবগুলি বলতে পারছি না কারণ আমার সেই সময় নেই। সেই কারণে আমি কম করে তিনটি হেড বেছে নিয়েছি। তার মধ্যে দেখালাম যে হেলথ অ্যান্ড ফ্যামিলি প্ল্যানিং-এ আপনি খরচ করতে পারেননি, এডুকেশনে আপনি খরচ করতে পারেননি, সেভিংস হয়েছে। পঞ্চায়েত অ্যান্ড রুর‍্যাল ডেভেলপমেন্টে খরচ করতে পারেননি, তাতেও সেভিংস হয়েছে। আপনারা মন্ত্রী মহাশয়ের বক্তব্য শুনে টেবিল চাপড়ান, এর পরে গ্রাম থেকে যারা ফিরে এসেছেন তারা গ্রামে গিয়ে বলতে পারবেন স্বাস্থ্য দপ্তরে খরচ করতে পারেননি শিক্ষা দপ্তরে খরচ করতে পারেননি পঞ্চায়েত অ্যান্ড রুর‍্যাল ডেভেলপমেন্ট ডিপার্টমেন্টে খরচ করতে পারেননি? এই কথা গ্রামে গিয়ে বলতে পারবেন? আজকে পশ্চিমবাংলার এই দুরবস্থা কেন তার জন্য একটু পেছনে ফিরে গিয়েছিলাম যাতে মাননীয় সদস্যদের একটু বোঝার সুবিধা হয়। এই তথ্যের সোর্স যেটা সেটা আমি প্রথমেই বলে দিয়েছি যে কোথা থেকে আমি এই তথ্য পেয়েছি এবং সেটা হচ্ছে অ্যাপ্রোপ্রিয়েশন অফ অ্যাকাউন্টস অফ গভর্নমেন্ট অফ ওয়েস্ট বেঙ্গল। এটা আমি মন্ত্রী মহাশয়ের অবগতির জন্য বলে দিলাম। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে প্রমাণ দিয়ে বলে দিতে চাইছি উনি কোন জায়গায় দাঁড়িয়ে আছেন। জওহর রোজগার যোজনা যেটা পশ্চিমবাংলার গ্রামবাংলার অর্থনীতির সবচেয়ে বড় মূল উৎস। এই প্রকল্পের মাধ্যমে গ্রামের অর্থনীতি চাঙ্গা হয়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সমস্ত বিধায়কদের কাছে আবেদন করব, অসীমবাবুর বক্তব্যে আপনারা টেবিল চাপড়ান, আমার বক্তব্যে টেবিল চাপড়াতে হবে না খুশি হবেন কিনা দেখুন। আমি সোর্সটা বলে দিচ্ছি, ইকনমিক রিভিউ, অ্যাপেন্ডিক্স পেজ ৪০, আমি তার থেকে বলছি। ১৯৯২-৯৩ সালে অ্যাকচুয়াল অ্যাভেলেভেল ফান্ড জওহর রোজগার যোজনায় হয়েছিল ২৫২ কোটি টাকা। খরচ হল কত? ২১৪ কোটি টাকা। সমস্ত টাকা খরচ করতে পারলেন না। ১৯৯৩-৯৩ সালে এই খাতে দেওয়া হয়েছিল ৩৩৯ কোটি টাকা খরচ হল ২৭১ কোটি টাকা, বাকি খরচ করতে পারলেন না। ১৯৯৪-৯৫ সালে ফান্ড অ্যাভেলেভেল হয়েছিল ৩৮৫ কোটি টাকা, খরচ হল ৩০৯ কোটি টাকা। ১৯৯৫-৯৬ সালে ফান্ড অ্যাভেলেভেল হল ৪১১ কোটি টাকা। খরচ করলেন ৩১২ কোটি টাকা। ১৯৯৬-৯৭ সালের ফ্রম এপ্রিল টু অক্টোবর ফান্ড অ্যাভেলেভেল হয়েছিল ২৪৯ কোটি টাকা, খরচ হয়েছে ১১৬ কোটি টাকা। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আগে মাননীয় সমস্ত সদস্যদের জানিয়েছি যে ১৯৯২-৯৩ সাল থেকে ১৯৯৫-৯৬ সাল পর্যন্ত প্রতি বছর জি. আর. ওয়াই খাতে, যে পশ্চিমবাংলার গ্রামের অর্থনৈতিক বুনিয়াদ শক্ত করবে শ্রম দিবস সৃষ্টি করবে, সেই খাতে পশ্চিমবাংলার ক্ষেত্রে যে টাকা দেওয়া হয়েছে সেই টাকা খরচ করতে পারেনি।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় কি বলবেন? পশ্চিমবাংলার গ্রামাঞ্চলে যদি এই দুরবস্থা হয় তাহলে সেখানে কর্মসংস্থান হবে কোথা থেকে? গ্রামের উন্নতি হবে কোথা থেকে? আই. আর. ডি. পি. দ্যাট ইজ অলসো অ্যানাদার সোর্স অফ বিগ ইনকাম। সেখানে আপনি কি পেয়েছেন, কি করতে পেরেছেন, সেটা আমি বলে দিই। এটা আমি পেজ ৩৯, স্ট্যাটিস্টিক্যাল অ্যাপেন্ডিক্স থেকে নিয়েছি। সেখানে ফিনান্সিয়াল টার্গেট কি? ১৯৯৩-৯৪

সালে ফান্ড অ্যাভেলএবল ছিল ৭,৫৪২ কোটি টাকা। খরচ করতে পেরেছেন কত, না ৪২ পারসেন্ট। ভাবতে পারেন, আজকে আই. আর. ডি. পি.-র টাকা, যেখানে গ্রামবাংলায় ৪২ পারসেন্ট খরচ করতে পেরেছেন ১৯৯৩-৯৪-এ। ১৯৯৫-৯৬ নিয়ে আমি এবারে একটু বলি। আপনি দিয়েছেন ৭,৪৭২ কোটি টাকা। সেখানে পারসেন্টেজ কত, না ৮৯ পারসেন্ট। আর নভেম্বর পর্যন্ত, ১৯৯৬-৯৭ পর্যন্ত খরচ কত, না ৩৯ পারসেন্ট। এই টাকা আই. আর. ডি. পি.-তে খরচ হয়েছে। তাই এখানে কখনও হিসাব হবে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবাংলা তাই নাঙ্গাল ছাড়া। এটা আমার কথা নয়, মাননীয় মন্ত্রী বিধানসভায় গতকালই আমাদের যে উত্তর দিয়েছেন তা থেকে আমি আপনাকে বলছি। আমাদের মাননীয় সদস্য সুলতান আমেদ প্রশ্ন করেছিলেন। গ্রামের কি করুণ চিত্র। ১৯৯১-৯২ সালে গ্রাম পঞ্চায়েত ৩,৩০৪টির মধ্যে অডিট হয়েছে ১১৭টিতে। ১৯৯৩-৯৪ সালে ৩,৩২৫টি গ্রাম পঞ্চায়েতের মধ্যে অডিট হয়েছে ৩৫৪টিতে। ১৯৯৪-৯৫ সালে ৩,৩২৫টি গ্রাম পঞ্চায়েতের মধ্যে অডিট হয়েছে ৭৯০টিতে। ১৯৯৫-৯৬ সালে ৩,১১৪টির মধ্যে অডিট হয়েছে ২,১৫৭টিতে। ভাবতে পারেন, কি করুণ অবস্থা। আজকে চুরি হবে না কেন পশ্চিমবাংলায়? পঞ্চায়েত সম্বন্ধে পঞ্চায়েত মন্ত্রীর উক্তি, অডিট হয় না গ্রাম পঞ্চায়েতে। আপনি কোষাগার থেকে বছরের পর বছর টাকা দিচ্ছেন, টাকা যাচ্ছে কোথায় তা আপনি জানেন না। এবারে আমি আসছি জেলা পরিষদের ব্যাপারে। বাঁকুড়ায় শেষ অডিট হয়েছে ১৯৯০-৯১ সালে, তারপর অডিট হয়নি। বীরভূমে ১৯৯১-৯২ সালে অডিট হয়েছে, তারপর আর অডিট হয়নি। বর্ধমানে ১৯৯২-৯৩ সালে শেষ অডিট হয়েছে, তারপর আর অডিট হয়নি। কোচবিহারে শেষ অডিট হয়েছে ১৯৮৮-৮৯ সালে, তারপর আর অডিট হয়নি। হুগলিতে শেষ অডিট হয়েছে ১৯৮৮-৮৯ সালে, হাওড়াতে হয়েছে ১৯৮৭-৮৮ সালে, জলপাইগুড়িতে হয়েছে ১৯৮৮-৮৯ সালে, মালদহে হয়েছে ১৯৯১-৯২ সালে, মেদিনীপুরে শেষ হয়েছে ১৯৮৯-৯০ সালে, মুর্শিদাবাদে শেষ অডিট হয়েছে ১৯৯০-৯১ সালে, নদীয়াতে শেষ অডিট হয়েছে ১৯৮৯-৯০ সালে, পুরুলিয়াতে হয়েছে ১৯৯৩-৯৪ সালে, উত্তর ২৪ পরগনাতে হয়েছে ১৯৮৯-৯০ সালে, দক্ষিণ ২৪ পরগনাতে হয়েছে ১৯৮৭-৮৮ সালে, দক্ষিণ দিনাজপুরে হয়েছে ১৯৯১-৯২ সালে এবং উত্তর দিনাজপুরের কোনও হিসাব নেই।

[2-20 — 2-30 p.m.]

নর্থ ২৪ পরগনার ১৯৮৯-৯০ সালের হিসাব ১৯৯৬ সালের ১৯. ৪. ৯৬ তারিখে বের হয়। এরপরে মেদিনীপুর ডিস্ট্রিক্টের অজিত খাঁড়া একটা হিসাব দিয়েছেন, শুধুমাত্র একটি জেলারই হিসাব দিয়েছেন ১৯৮৩ সাল থেকে, এখানে দেখা গেছে যে প্রত্যেক বছরই ব্যালেন্সের টাকা খরচ করতে পারেনি। আমি আপনাকে বলি ১৯৯৫-৯৬ সালে জি. আর. আই.-তে ব্যালেন্সের টাকা থেকে গেছে প্রায় ৩৪১ লক্ষ টাকা। আই. আর. এতে ৪৫ লক্ষ টাকা এবং জি. আর. আই.-য়ের সেকেন্ড স্কীমে ১৯ লক্ষ টাকা। কি করুণ এবং ভয়াবহ দৃশ্য সেটাই আমি আপনার মাধ্যমে রাখতে চাইছি। আমি মাননীয় মন্ত্রীকে বলি আপনার বিরুদ্ধে প্রিভিলেজ আনিনি বা আনবার ইচ্ছাও নেই। কিন্তু আপনি বিধানসভাতে দাঁড়িয়ে যে সমস্ত কথা বলেছেন তারজন্য আপনার এই বাজেটের চরম বিরোধিতা করছি। আপনি বলেছেন আপনার বাজেট ভাষণে যে, ৭ কোটি টাকা রাখা হয়েছে কন্ট্রাক্ট বেসিসে শিক্ষক নিয়োগের

জন্যে, আপনি ওই কথা না বলে তো বলতে পারতেন যে, ৭ কোটি টাকা রাখা হচ্ছে ক্যাডার নামিয়ে ওই স্কুলগুলোতে শিক্ষক হিসাবে নিয়োগ করা হবে। সেখানে অন্যভাবে শিক্ষক নিয়োগের নাম করে ওই ৭ কোটি টাকাটা রাখা হচ্ছে। যেখানে প্রাইমারি স্কুলের টিচারদের মাসে ৩ থেকে ৪ হাজার করে দেওয়া হয়, সেখানে আবার কন্ট্রাক্ট বেসিসে টিচার রাখার কি আছে? আসলে আপনি এক্সপেরিমেন্ট করার জন্যে আপনার ক্যাডারদের কন্ট্রাক্ট বেসিসে টিচার হিসাবে রেখে মাসে মাসে হাজার টাকা করে পাইয়ে দেওয়ার ব্যবস্থা করছেন। এর জন্য কন্ট্রাক্ট বেসিসে টিচার রাখার কথা বলার কি ছিল, সরাসরি দ্ব্যর্থহীন ভাষায় বলতে পারতেন যে, আমরা ৭ কোটি টাকা ক্যাডার নিয়োগের জন্য রেখেছি। আপনাদের মেজরিটি তো আছে, সুতরাং অসুবিধা তো কিছু হত না। তারপরে আপনি এই হাউসের কাছে গতবারের বাজেটে প্রতিশ্রুতি দিয়েছিলেন যে, বিধবা, বার্ধক্যদের এবং কৃষকদের পেনশন দেবেন। গতবছরে বলা সত্ত্বেও দিতে পারেননি, এবছরও ফের একই কথা বলছেন। গতবারে বিধবাভাতা, বার্দ্ধক্য ভাতা এবং কৃষক ভাতা দেবেন বলে দিতে পারেননি, এবারও সেই একই প্রতিশ্রুতি দিয়ে যাচ্ছেন। আপনি যে ওইভাবে অসত্য কথা বললেন এরজন্য তো আপনার বিরুদ্ধে ব্যবস্থা নেওয়া উচিত। আসলে টি. ভি.-তে সরাসরি আপনার বক্তৃতা সম্প্রসারিত হয়েছে, পশ্চিমবঙ্গের মানুষ আপনাকে উৎসাহ নিয়ে ১.২৫ মিঃ ধরে দেখেছে। আপনি তাই ৩৬ পাতার বক্তৃতা পড়লেন এবং প্রতিশ্রুতির পর ফের একই প্রতিশ্রুতি দিয়ে যাচ্ছেন, কিন্তু প্রতিশ্রুতি রক্ষা করতে পারছেন না। আপনার তো বলা উচিত ছিল দ্ব্যর্থহীন ভাষায় যে, আমাদের ওই পেনশন দেওয়া সম্ভব হয়নি এবং সম্ভব হবেও না।

৩০.৩৩ প্যারাগ্রাফে আপনি নিজে বলেছেন, গত বাজেট বিবরণীতে আমি ভূমিহীন কৃষকদের জন্য একটি নতুন প্রভিডেন্ট ফান্ড চালু করার প্রস্তাব রেখেছিলাম। কিন্তু গত বছরে সেটা চালু করতে পারিনি, আবার এই বছর থেকে চালু করার জন্য প্রতিশ্রুতি দিচ্ছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, তাই আমি এই বাজেটের বিরোধিতা করা ছাড়া আর কোনও উপায় দেখছি না। আপনি প্রতিশ্রুতি দেন, প্রতিশ্রুতি রক্ষা করতে পারেন না, আবার প্রতিশ্রুতি দেন। তখন টেবিল চাপড়ে আপনার স্তাবকের দল যারা আছে তারা আপনাকে টেবিল চাপড়ে উৎসাহিত করেন। আমি বলব, আপনার কাছে আমি যে চিত্রটা তুলে ধরেছি এর থেকে নিশ্চয় বুঝতে পেরেছেন পশ্চিমবাংলার কি ভয়াবহ অবস্থা। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রীর ভাষণ থেকে একটা জিনিস এখানে পরিষ্কার করে বলতে চাই, ৩.৬ প্যারাগ্রাফে আপনি বলেছেন কৃষিতে আমরা সবচেয়ে বেশি ধান উৎপাদন করেছি। এখানে আপনি যে বিষয়টি পক্ষান্তরে স্বীকার করে নিয়েছেন ৭০-এর দশকে কৃষিজমি সেচের আওতাভুক্ত ছিল ৩০ শতাংশ, '৯৫-'৯৬ সালে সেটা ৫০ শতাংশ, তার মানে গত ২০ বছরে ২০ শতাংশ বেড়েছে, অর্থাৎ ১ বছরে ১ শতাংশ করে। কংগ্রেস ৩০ শতাংশ কৃষিজমিকে সেচের আওতায় এনে দিয়েছিল, সেখান থেকে আজ অবধি আপনারা যে হারে বাড়িয়েছেন সেটা হচ্ছে ১ শতাংশ করে। এতো আপনারই ভাষণ, এই ভাষণ যদি স্বীকারোক্তি হয় তাহলে কি বলব। গত ২০ বছর ধরে একটা বন্ধ্যা সরকার বসে আছে তারা কার্যত কিছুই করতে পারছে না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ওরা চিৎকার করে বুক চাপড়ে বলে আমরা সেচের ব্যবস্থা করেছি এতগুলি কৃষিজমিতে, এর পরে কি বলা যায়? মাননীয় উপাধ্যক্ষ

মহাশয়, আর একটি বিষয়ে বলি, পশ্চিমবাংলার অর্থমন্ত্রী তিনি দিনের পর দিন পশ্চিমবাংলাকে কোনও অন্ধকারময় অবস্থায় নিয়ে গিয়েছেন আপনি তা জানেন না। প্রত্যেকটি ডিপার্টমেন্টকে যেমন টাকা দেন, খরচ করতে পারলেন না, সেক্ষেত্রে এক্সেস এক্সপেন্ডিচার করতে গেলে যেটা লাগে ওর তা হচ্ছে বিধানসভায় সেটা রাখতে হয়। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি বিনীত ভাবে মন্ত্রীকে বলব, that the diversion of fund from the Budgeted Plan Head under the consolidated fund, civil deposit and revenue deposit under the Public accounts is violation of the provisions of the Constitution of India. এইগুলি তো বিধানসভায় রাখা দরকার। মাননীয় মন্ত্রী চেষ্টা করেছেন, কিংবা চেষ্টাও করছেন দপ্তর থেকে উত্তর পাওয়ার জন্য, কিন্তু মাননীয় মন্ত্রীর এই বন্ধ্যা সরকারের, অপদার্থ সরকারের বাজেটে কোনও নূতন দিক নেই, নূতন কোনও পথের সন্ধান নেই, ফলে কোনও দিক থেকে গ্রামাঞ্চলের উন্নতি হতে পারে না। পশ্চিমবাংলার ক্ষেত্রে মাননীয় অর্থমন্ত্রী সম্পূর্ণ ব্যর্থ হয়েছেন। তার অর্থনীতির ক্ষেত্রে আমি বলব, সারা পশ্চিমবালার মানুষ এর বিরোধিতা করবে তার একটাই কারণ পশ্চিমবাংলার মানুষের কোনও উন্নতি হয়নি, তাই আমি এর বিরোধিতা করছি।

[2-30 — 2-40 p.m.]

**এম আনসারুদ্দিন :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গত ১৭ই মার্চ, মাননীয় অর্থমন্ত্রী '৯৭-'৯৮ সালের জন্য বাজেট উপস্থাপন করেছেন।

গত ১৯ তারিখ থেকে দুদিন ধরে বাজেট আলোচনায় ১৭ জন করে ৩৪ জন মাননীয় সদস্য এবং আজকে বিরোধী দলের প্রথম বক্তা সত্য বাপুলিকে নিয়ে ৩৫ জন সদস্য এই আলোচনায় অংশগ্রহণ করেছেন। স্বাভাবিকভাবেই বিরোধী দলের যারা বন্ধু আছেন তারা আমাদের এই বাজেটকে গ্রহণ করবেন না এটা আমরা জানি কিন্তু যেভাবে বক্তব্যগুলো রেখেছেন—সেই বক্তব্যের মধ্যে দিয়ে অনেক খারাপ ভাষা ব্যবহার করেছেন। যেগুলো আন-পার্লামেন্টারি ভাষা, যে ভাষার ব্যবহার বিধানসভায় চলে না। মাননীয় মন্ত্রীকে মিথ্যাবাদী বলেছেন, যেগুলো তারা বলতে পারেন না। এগুলো অসংসদীয় ভাষা। কিন্তু তা বলুন আপনাদের বক্তব্যের মধ্যে কোনও সারবস্তু নেই। একটু আগে মাননীয় সদস্য সত্য বাপুলি যে কথা বললেন, তার কথার কিছু উত্তর আমি দিয়ে পরবর্তী সময়ে আরও বিস্তারিতভাবে আমি আমার বক্তব্য রাখার চেষ্টা করব। সত্যবাবু বলেছেন যে তারা কন্ট্রাক্ট এর ভিত্তিতে শিক্ষক নিয়োগের বিরুদ্ধে। কেন? এটা কি ঘটনা? আমরা ২০ বছর ধরে পশ্চিমবাংলায় অন্তত এইটুকু চেষ্টা আমরা করতে পরেছি। শিক্ষা ব্যবস্থাকে মানুষের মধ্যে নিয়ে যেতে পেরেছি। আজকে মানুষ উদ্বুদ্ধ হয়েছে। পশ্চিমবাংলার ঘরে ঘরে আজকে শিক্ষার আলো জ্বলছে। এতে স্কুলের প্রয়োজন আছে, শিক্ষা প্রতিষ্ঠানের প্রয়োজন আছে, শিক্ষক নিয়োগের প্রয়োজন আছে, যেটা আমাদের সীমিত ক্ষমতার দাঁড়িয়ে, আমাদের সরকারের পক্ষে বাস্তবায়িত করা সম্ভব না। সেজন্যই আমরা বারবার দাবি করেছি স্টেট সেন্টার রিলেশনের জন্য। এখন নয় আপনারা সেন্টারে নেই কিন্তু যখন আপনারা ছিলেন তখনও আমরা বারবার দাবি

করেছি, কিন্তু আপনারা উপেক্ষা করে গেছেন। পশ্চিমবাংলায় যে ধরনেরই সরকার হোক না কেন, বিরোধী সরকার হোক না কেন সেই সবকার যখন পশ্চিমবাংলার কথা ভাবছে, পশ্চিমবাংলার মানুষের কথা ভাবছে, আগামী দিনের প্রজন্মের কথা ভাবছে, তাদের শিক্ষা ব্যবস্থার কথা ভাবছে তখন আপনাদের উচিত ছিল না তাকে সমর্থন করা? কেন্দ্রীয় সরকার ৭৫ ভাগ টাকা নিয়ে এখান থেকে চলে যাচ্ছে। ২৫ ভাগ ফেরত দিচ্ছেন কখনও বলেছেন এর উল্টোটা করুন? কোনও দিন বলেছেন কেন নিয়ে যাচ্ছেন সব টাকা? আপনারা ৩০ বছর ধরে ছিলেন। এখন আমরা আছি। জনগণ চাইলে আবার আপনারা আসতে পারেন কিন্তু পশ্চিমবঙ্গের মানুষতো থাকবে। কাজেই সেই প্রজন্মের পাশে আপনারা দাঁড়াবেন না। অনেক অসুবিধার জন্য আমরা অনেক কাজ করতে পারিনি কিন্তু যেগুলো করেছি সেগুলো আপনারা স্বীকার করবেন না? গায়ের জোরে নিজেরা অসত্য কথা বলবেন? আমাদের মন্ত্রীকে নানারকম অসংসদীয় কথা বলেছেন। কন্ট্রাক্ট বেসিসে আপনাদের আপত্তিটা কি প্রাইমারি স্কুলে শিক্ষক নিয়োগের ক্ষেত্রে। মাননীয় মন্ত্রী কন্ট্রাক্ট বেসিসে ডাক্তার নিয়োগের কথাও বলেছেন। ডাক্তাররা গ্রামে যেতে চান না।

আপনারা শহরে ডাক্তার দেখতে পান। কিন্তু আমরা যারা গ্রামবাংলা থেকে নির্বাচিত হয়ে এসেছি, আমরা জানি গ্রামবাংলায় যেসব প্রাইমারি হেলথ সেন্টার, সাবসিডিয়ারি হেলথ সেন্টারগুলো আছে সেখানে ডাক্তার পাওয়া যায় না। গ্রামবাংলায় যেখানে ৫ জন ডাক্তার থাকা দরকার সেখানে ১ জন ডাক্তার আছে। সেজন্য কন্ট্রাক্ট বেসিসে ডাক্তার নিয়োগ করা হবে। যেসব ডাক্তার রিটায়ার করে বাড়িতে বসে আছেন তারা এই দায়িত্ব পালন করবেন এবং তাদের জন্য কিছু টাকার ব্যবস্থা সরকার থেকে করা হবে। কিন্তু উনি বললেন আপনারা ক্যাডার পোষার জন্য এই টাকার ব্যবস্থা করেছেন। কিন্তু আমি অত্যন্ত দুঃখের সাথে বলছি এর আগে একজন শ্রদ্ধেয় মানুষের সময়ও এটা হয়েছিল। তিনি হচ্ছেন ডাঃ বিধানচন্দ্র রায়। আমি তার প্রতি সমস্ত শ্রদ্ধা এবং সম্মান রেখেই বলছি, সেই সময় আপনারা মাস্টারমশাই নিয়োগের জন্য স্পেশ্যাল ক্যাডার তৈরি করেছিলেন এবং আমরা দেখেছি আজও সেই স্পেশ্যাল ক্যাডারের টিচাররা গ্রামে গ্রামে কংগ্রেস কর্মী হিসেবে কাজ করছেন। অথচ সত্য বাপুলি মহাশয় বার বার বলছেন যে আমরা নাকি সব টাকা ক্যাডার পোষার জন্য খরচা করছি। ক্যাডার পোষার জন্য যদি খরচা করি তাহলে পশ্চিমবঙ্গ আজকে চাল উৎপাদনে প্রথম হয়েছে কি করে? আর্থিক সমীক্ষায় দেখা গেছে চাল উৎপাদনে পশ্চিমবঙ্গ প্রথম স্থান অধিকার করেছে। পশ্চিমবঙ্গে চাল উৎপাদন হয়েছে ৬.৪, সেখানে উত্তরপ্রদেশে চাল উৎপাদন হয়েছে ৪.৮, পাঞ্জাবে চাল উৎপাদন হয়েছে ৫.৬ উড়িষ্যায় চাল উৎপাদন হয়েছে ৪.৫, তামিলনাড়ুতে চাল উৎপাদন হয়েছে ৪.৪। চাল উৎপাদনে পশ্চিমবঙ্গ প্রথম, পাঞ্জাব দ্বিতীয়, উত্তরপ্রদেশ তৃতীয়, উড়িষ্যা চতুর্থ এবং তামিলনাড়ু পঞ্চম স্থান অধিকার করেছে। আজকে এক ফসলা জমিগুলো সব দো-ফসলা হয়েছে। এগুলো আপনাদের সময় ছিল না। আপনারা কোনওদিন এগুলো চিন্তা করতে পারেননি। আজকে পশ্চিমবঙ্গের প্রতিটা জমিতে প্রচুর চাষ হচ্ছে। বর্ধমানের এম. এল. এ. তাপসবাবু এখানে আছেন। আপনি তো জানেন বর্ধমানের জমিতে বোরো চাষ হচ্ছে, হাই-ইল্ডিং-এর চাষ হচ্ছে। আপনি বলুন এগুলো হচ্ছে কি না? আমাদের হাওড়া জেলাতে সবুজের সমারোহ। সেখানে ধান, চালের উৎপাদন বেড়েছে। আজকে আপনাদের

সময় এটা ছিল? আপনাদের সময় কেউ যদি এই জিনিস চাইত, সেটা কি করতে পারত? আপনাদের সময় দিনমজুরদের মজুরি ছিল ৩-৪ টাকা। তারা নিজেদের বন্ধক দিত। তখন দিনমজুরদের বছরে ৯ মাস কাজ থাকত না। তারা বছরে ৩ মাস কাজ করত। তখন দিনমজুররা বাবুদের বাড়িতে গিয়ে বলত, ১০০ টাকা দিন, আমরা আপনাদের ধান কাটা, রোয়ার সময় কাজ করে দেব। এই ভাবে তারা নিজেদের বন্ধক দিত। কিন্তু এখন দিনমজুররা ৩৬-৩৭ টাকা করে মজুরি পায়। আজকে ক্ষেতমজুররা, মালিকদের কাছ থেকে জমি নিয়ে হাই-ইল্ডিং-এর চাষ করছে।

[2-40 — 2-50 p.m.]

আজ কৃষক এলাকায় দেখুন, সমস্ত কৃষকের ঘরে ঘরে ধান রয়েছে। এটা বুঝতে হবে। এবারে তো নির্বাচন করেছেন, আমরাও করেছি—লোকসভার নির্বাচন করেছি, বিধানসভার নির্বাচন করেছি। সেখানে আমরা কি দেখছি? আপনারা তো অসত্য কথা বলেন—মানুষ আপনাদের কাছে বিদ্যুৎ চায়নি, আমাদের কাছে চেয়েছে। নিশ্চয় আপনাদের কাছেও চেয়েছে—আপনারা যদি সততার সঙ্গে বলেন। আগেও মানুষ বিদ্যুৎ চেয়েছিলেন এখনও চাইছে। এক ফসলি জমি এখন দু ফসলি হয়েছে, মানুষের অর্থনৈতিক অবস্থার উন্নতি হয়েছে। আর, এটা তো স্বাভাবিক নিয়ম, মানুষ একটু ভাল অবস্থার মধ্যে থেকে আরও একটু ভাল অবস্থা চায়। তাই পশ্চিমবাংলার মানুষের এই চাহিদাটা অন্যায় নয়, অপরাধ নয়। পশ্চিমবাংলার মানুষের এই চাহিদার প্রতি আমাদের সরকার মর্যাদা দিয়েছে। আপনারা যা বিদ্যুৎ দিয়েছিলেন, আমরা তার চেয়ে অনেক বেশি বিদ্যুৎ দিয়েছি। আমাদের আর্থিক সমীক্ষার মধ্যে বলেছি এইগুলো, আলোচনাও করেছি। এটা আপনারাও জানেন এবং জেনেশুনে না বলছেন। এটাই সবচেয়ে অসুবিধা আমাদের পক্ষে। বিদ্যুৎ উৎপাদন এখন অনেক বেশি বেড়েছে। ১৯৯৩-৯৪ সালে ছিল ৪,৪৫৬ মেগাওয়াট, ১৯৯৪-৯৫ সালে ৪,৯৫৬ মেগাওয়াট। বিদ্যুৎ বেড়েছে এবং স্বাভাবিক ভাবেই মানুষের চাহিদাও বেড়েছে। এই চাহিদা বাড়াটা কি অন্যায়? আজকে তাদের অবস্থা ভাল হয়েছে—খাওয়া-পরার অবস্থা হয়েছে, অর্থনৈতিক উন্নতি হয়েছে। কোথা থেকে কি একটা হিসেব নিয়ে এসে বলে দিলেই হল? সেদিন সঞ্জীববাবু যা বললেন। এখানে তিনিও নেই, বিরোধী দলের নেতাও নেই, তবুও যারা আছেন, তাদের বলছি। দারিদ্র সীমার নিচের কি একটা ভুল হিসেব বলে দিলেন। উনি বললেন, হাওড়া জেলাতে জওহর রোজগার যোজনার টাকা ১৪টি ব্লকে খরচ হয়নি। আমি হিসেবটা নিলাম যে, খরচ করা হয়েছে। ১৯৯৬-৯৭ সালে ৩ কোটি টাকা বিলি করা হয়েছে বৎসরের প্রথম থেকে, তিনটি ইনস্টলমেন্টে—বিগ অ্যান্ড স্মল। এম. ডব্লু. এস., সেখানে ৫২ লক্ষ টাকা খরচ করা হয়েছে এই বৎসরে দুটি ইনস্টলমেন্টে। ৭৮ লক্ষ টাকা ছিল, আর ১ কোটি ৩৯ লক্ষ ১৩ হাজার টাকা। ইন্দিরা আবাসনে আগে ছিল ৪৬ লক্ষ টাকা, আর ১ কোটি ৩৮ লক্ষ টাকা খরচ করা হয়েছে। আর, শ্যামপুর—যেখান থেকে সঞ্জীববাবু নির্বাচিত হয়েছেন, সেখানে দুটি পঞ্চায়েতের একটি আমাদের পরিচালিত, আর একটি সঞ্জীববাবুদের দ্বারা। ওদের শ্যামপুর ১ নং পঞ্চায়েতে খরচ হয়েছে ২২ লক্ষ টাকা, ৬৫ শতাংশ। আর আমাদের শ্যামপুর টু-তে খরচ করেছি বেশির ভাগ, ৮২ লক্ষ টাকা।

যেটা আমি প্রথমেই বললাম, সীমিত ক্ষমতার মধ্যে দাঁড়িয়ে এটা একটা বিকল্প নীতির বাজেট। এই বাজেটে দেখানো হয়েছে সাধারণ মানুষের স্বার্থে নয়া আর্থিক বিকল্প বাজেট রচনা করা সম্ভব। এই বাজেট সাধারণ মানুষের স্বার্থে অনেক বেশি হারে উৎপাদন বৃদ্ধি, কর্মসংস্থান, অর্থনৈতিক উন্নতি যে সম্ভব, তা দেখানো হয়েছে। সাথে সাথে সাধারণ মানুষকে সম্মান জানানো ও উন্নয়নের কাজে টেনে আনা সম্ভব।

মানুষ চান আর্থিক নিরাপত্তা, সম্মান নিয়ে মাথা উঁচু করে বাঁচতে। এই বাজেটে জোর দেওয়া হয়েছে স্বাস্থ্য ও পরিকল্পনা খাতে। এতে বরাদ্দ ছিল ৭২ কোটি টাকা কিন্তু এবারে বেড়ে ২২৮ কোটি টাকা ধার্য করার প্রস্তাব করা হয়েছে। আমাদের রাজ্যের গরিব মধ্যবিত্ত মানুষ, শতকরা ৯০/৯৫ ভাগ মানুষ চিকিৎসার জন্য হাসপাতালে যান। আর আপনারা কোথায় যান? আপনারা যান—কোঠারি, ক্যালকাটা হসপিটাল, বিড়লা হার্ট রিসার্চ সেন্টার, উডবার্ন, বেলভিউতে।

এবারে গ্রামীণ বিদ্যুতে ৫০ কোটি টাকা থেকে ১২৫ কোটি টাকা ধার্য করা হয়েছে। আপনারা বিগত ৩০ বছর ধরে শুধু শহরের মানুষের জন্য বিদ্যুতের ব্যবস্থা করেছেন, কিন্তু তাও প্রয়োজনের তুলনায় কম হয়েছে। আজকে আমরা বিদ্যুতের সমস্যা প্রায় মিটিয়ে ফেলেছি। গত বারের বাজেট উত্থাপন করার সময় মাননীয় বিদ্যুৎমন্ত্রীর ঘোষণা অনুযায়ী এবারের বাজেটে গ্রামীণ বিদ্যুতের দিকে নজর দেওয়া হয়েছে। আমরা একটা সীমিত ক্ষমতার মধ্যে দাঁড়িয়ে, একটা পুঁজিবাদী ব্যবস্থার বিরুদ্ধে লড়াই-এর মধ্যে দিয়ে ক্ষেত মজুর, দিন মজুরদের জন্য কাজের ব্যবস্থা করেছি। আমরা সেচের ব্যবস্থা করতে পেরেছি।

(গোলমাল)

(ভয়েস ঃ স্যার, একজন মন্ত্রীও নেই।)

(এই সময় মাননীয় সদস্য শ্রী সুনীতি চট্টোরাজকে মাননীয় অর্থমন্ত্রীর আসনে বসে পড়তে দেখা যায়।)

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** বসুন, গোলমাল করবেন না। উনিতো অনেকদিন মন্ত্রী নেই, ওনার একটু সাধ হয়েছে, বসুক।

[2-50 — 3-00 p.m.]

**শ্রী এম. আনসারুদ্দিন ঃ** শ্রী সিদ্ধার্থশঙ্কর রায়ের আমলে, বিশেষ করে তফসিলি এলাকায় ৩/৪-টে করে পোস্ট পুঁতে দিয়ে বলা হয়েছিল, ইয়োর এরিয়া ইজ ইলেক্ট্রিফায়েড। কিন্তু আমাদের সময় তা হয়নি। গৌতমবাবু আমাদের অন্য একজন সদস্য বলেছেন, সিদ্ধার্থবাবু এবং গনিখানের সময়ে উত্তরবঙ্গে নাকি অনেক কিছু হয়েছিল, ৬-টা জেলাতে অনেক প্রকল্প নেওয়া হয়েছিল। আমি এটুকু বলতে পারি, গনিখান সাহেব কিছু কিছু প্রকল্প, কর্মসূচি নিয়েছিলেন এবং কিছু কাজ করেছিলেন—আমরা এটা স্বীকার করি। কিন্তু সিদ্ধার্থবাবু কোনও কাজ করেননি।

তিনি কী করেছিলেন? তিনি ৫ বছর পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী হিসাবে সাংঘাতিক ক্ষতি করে গেছেন। তিনি এখানে খুনের রাজনীতি আমদানি করেছেন। তিনি আমাদের পার্টির ১,১০০ কর্মীকে খুন করেছিলেন, ২০ হাজার মানুষকে গৃহহারা করেছিলেন, তিনি এই অবস্থার সৃষ্টি করেছিলেন। বাংলার সংস্কৃতি, ভ্রাতৃত্ববোধ, আমাদের পারস্পরিক মিলনের ঐতিহ্যকে আঘাত করেছিলেন। কাজেই সিদ্ধার্থবাবুকে প্রাক্তন মুখ্যমন্ত্রী হিসাবে যখন সার্টিফিকেট দিতে যান তখন আমাদের ঘৃণা হয়। এ কথা ঠিক যে উত্তরবাংলার ৬টি জেলা পিছিয়ে আছে, আমাদের সীমিত ক্ষমতার মধ্যে দাঁড়িয়ে আমাদের কাজ করতে হবে মাননীয় অর্থমন্ত্রী নিশ্চয়ই সেই দিকে লক্ষ্য রেখেছেন বলেই আমি মনে করি। তিস্তা প্রকল্প এটা দীর্ঘ দিনের ব্যাপার, এই প্রকল্প সম্পূর্ণ হলে উত্তরবঙ্গের ৬টি জেলা উপকৃত হবে। ওই ৬টি জেলা থেকে আমাদের বহু কমরেড নির্বাচিত হয়ে এসেছেন এবং ওই ৬টি জেলার বেশিরভাগ মানুষই আমাদের পক্ষের মানুষ তাই উত্তরবাংলার কথা আমরা ভাবি। আমরা রাজনীতি করি, আমরা মানুষের সঙ্গে থাকি কাজেই এটা আমরা করবই। তাই তিস্তা প্রকল্প আমরা নিয়েছি। আমরা বিধানসভার পি. এ. কমিটির সদস্য হিসাবে সেখানে ট্যুর প্রোগ্রামে গিয়েছিলাম। আমরা সেখানে গিয়ে দেখেছি সেখানকার ড্রেনেজ সিস্টেম ভাল না। আমি মাননীয় অর্থমন্ত্রীর কাছে আবেদন করব এগুলি করার জন্য। স্বাভাবিক কারণেই আমরা মনে করি এগুলি আমাদের করা উচিত। আজকে সত্যবাবু বলছিলেন আপনারা পঞ্চায়েতগুলিতে কোনও রকম ব্যবস্থা নেননি। আমরা সংসদের নির্বাচন করেছি, মানুষের কাছে হিসাব দিয়েছি, সংসদকে মানুষের হাতে ছেড়ে দিয়েছি, সেখানে মানুষই ঠিক করছেন যে পঞ্চায়েত কিভাবে পরিচালিত হবে, আমরাই এই নতুন ব্যবস্থা গ্রহণ করেছি। কংগ্রেস পরিচালিত পঞ্চায়েতগুলিতে আপনারা কোনও হিসাব দেননি, আপনারা টিপ সই দিয়ে টাকা আত্মসাৎ করেছেন। এই বাজেটকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমতী শান্তা ছেত্রী :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ১৯৯৭-৯৮ সালের বাজেট সম্পর্কে আমার মাতৃভাষায় বলার ইচ্ছা থাকলেও এখানে গোর্খা ভাষার রিপোর্টার না থাকায় আমি অনিচ্ছা সত্ত্বেও অন্য ভাষাতে বক্তব্য রাখছি।

Sir, assurances for separate budget for the development of Darjeeling Gorkha Parbatya Parishad have been given. The Government has not made any announcement to this effect. It maintains sphinx like silence. The rate of depreciation of vehicles plying in the hills is higher. Hence the Hill people will welcome if the sales tax on motor vehicles parts is levied at the rate of 5 per cent instead of 8 per cent. People living in the cold climate need warm clothing throughout the year. Therefore, it will be a relief to them if sweater or warm garment brought from other parts of the country are brought under single point taxation. Moreover, winter allowance given to the Hill employees is approximately 80 rupees per month. This sum is not adequate. Justice requires that it should be increased at least to 150 rupees per month. Overtime money is invariably dumped at the fag end of a year. Hence it is returned

unutilised. Something must be done for the timely budgetary allocation. Special central assistance is being routed through the State Government which on its part releases it to DGHC. The Government must prove its sincerely for the development of the hills by seeing to it that the Central Government grant is directly sent to the Hill Council. Sir, the budget seeks higher employment generation and the target has been set up 6 lakhs. However, the performance indicate that no positive steps has been taken to achieve the deals. The announcement of 10 per cent interim relief must have cheered employees but a provision of a paltry sum of Rs. 3 crores for higher education is a gross injustice to the cause of education. Sir, the Budget reveals the Government's indifference towards development of villages which provides nothing for the village electrification, roads and irrigation. Political dishonesty is increasing and becoming all-pervading. We have all forgotten Guru Rabindra Nath's poem—

"অন্তর মম বিকশিত করো

অন্তরতর হে

..........................................

জাগ্রত করো, উদ্যত করো

নির্ভয় করো হে।

..........................................

নন্দিত করো, নন্দিত করো

নন্দিত করো হে।"

[3-00 — 3-10 p.m.]

**শ্রী সুধীর ভট্টাচার্য :** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, মাননীয় অর্থমন্ত্রী ১৯৯৭-৯৮ সালের যে বাজেট পেশ করেছেন এই বিধানসভায় তা সাদামাটা, অঙ্কের কারসাজিতে ভরা। এই বাজেট গরিব দরিদ্র মানুষের কোনও উপকারে লাগবে না। দেশে আরও বেকার সমস্যা বাড়বে। দ্রব্যমূল্য বৃদ্ধির ফাঁস থেকে সাধারণ মানুষ বেরিয়ে আসতে পারবে এইরকম কোনও নিশানা বাজেটের মধ্যে নেই। শুধু কেন্দ্রের ঘাড়ে দোষ চাপিয়ে দিয়ে নিজেদের দায়িত্ব এড়িয়ে যাবার কৌশল নিয়েছেন এই সরকার তাই আমি এই বাজেটের পূর্ণ বিরোধিতা করছি। আজকে পশ্চিমবাংলায় কৃষি এবং শিল্পক্ষেত্রে কোনওরকম পরিকাঠামো গড়ে ওঠেনি। এই পরিকাঠামো গড়ে না উঠলেও তবুও এই সরকার দেখছি নানারকম পরিকাঠামোর জন্য পরিকল্পনা করছেন, কিন্তু তা বাস্তবে রূপায়িত করতে পারছে না। আজকে কৃষির ক্ষেত্রে

সেচের জন্য ধরা হয়েছে ৩২৬ কোটি টাকা। এই ৩২৬ কোটি টাকা সেচের জন্য ব্যয় হবে। কিন্তু পরিকাঠামোর অভাবে তা বাস্তবে রূপায়ণ হবে না।

আমার বিধানসভা কেন্দ্রের মধ্যে মাত্র একটা জায়গায় একটা ডিপ টিউবওয়েল হয়েছে, তার দ্বারা গোটা এলাকাকে সেচের আওতায় আনা যায় না। আমাদের ফলতার মানুষের দীর্ঘদিনের দাবি, কাটাখালি খালের ওপর একটা প্রেসার ক্রিয়েট করার। সেটা করা হলে কয়েক হাজার বিঘা জমিতে সবুজ বিপ্লব হতে পারে। দীর্ঘকাল ধরে দাবি জানানো হচ্ছে, কিন্তু এখন পর্যন্ত সেই দাবি, দাবিই রয়ে গেছে। এই সরকার বাস্তবে তার কোনও রূপায়ণ ঘটায়নি। মাননীয় অর্থমন্ত্রীর বাজেট ভাষণের মধ্যে বলা হয়েছে প্রতিটি গ্রামে টিউবওয়েল দেওয়া হবে পানীয় জলের সঙ্কট মোচনের জন্য। স্যার, আমি এই সভায় দাঁড়িয়ে দ্ব্যর্থহীন কণ্ঠে বলছি আমার এলাকায় শাসক দলের ক্যাডাররা পানীয় জল নিয়ে রাজনীতির খেলা খেলছে। স্যার, আপনি দেখে আসুন ফলতা থানার ড্যায়রা গ্রামের মেয়েরা কাঁখে কলস নিয়ে ২ মাইল দূর থেকে পানীয় জল নিয়ে আসছে। কলকাতার কাছে ফলতা বিধানসভা কেন্দ্রের মানুষদের আজও পানীয় জলের জন্য এ কষ্ট ভোগ করতে হচ্ছে। যেহেতু ওখানে পঞ্চায়েত সমিতি আমাদের দখলে সেহেতু এই অবস্থা চলছে। যে সমস্ত গ্রামে কংগ্রেসের পঞ্চায়েতে আছে সে সমস্ত গ্রামের মানুষদের বলা হচ্ছে, 'তোমাদের টিউবওয়েল করে দেওয়া হবে, তোমরা কংগ্রেস ছাড়।' স্বাস্থ্য ক্ষেত্রের কথা বলতে গেলে প্রথমেই বলতে হয় যে, কলকাতা শহরে উন্নতমানের হাসপাতাল, নার্সিং হোম ইত্যাদি আছে। কিন্তু আমাদের ফলতায় বা পশ্চিমবাংলার অন্যান্য গ্রামাঞ্চলের মানুষদের সেই প্রাইমারি হেলথ সেন্টারের ওপর নির্ভর করে বেঁচে থাকতে হচ্ছে। সে সমস্ত প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রের কুকুরে কামড়ালে বা সাপে কাটলেও কোনও ওষুধ পাওয়া যায় না। বেশির ভাগ স্বাস্থ্যকেন্দ্রে কোনও ডাক্তার নেই। কোনও রকমে কম্পাউন্ডাররা সেই ইউনিটগুলো চালাচ্ছে। অথচ মাননীয় অর্থমন্ত্রী, এটা নিয়ে আপনার ১২-টা বাজেট হয়ে গেল, গ্রামীণ হাসপাতালগুলোর আজ পর্যন্ত কোনও উন্নত হল না। সেগুলোয় শুধু ভাইয়ে ভাইয়ে মারপিট হলে কেস হেভি করার জন্য মানুষ যায় এবং সেই কাজে সেগুলোকে ব্যবহার করে। সাধারণ মানুষের চিকিৎসার জন্য স্বাস্থ্য কেন্দ্রগুলোকে ব্যবহার করা হচ্ছে না। স্যার, ফলতা থানার বঙ্গনগর (১)-এ জেলা পরিষদ থেকে হাসপাতাল তৈরি করে দেওয়া হয়েছিল, আজ সেই হাসপাতাল গৃহ পরিত্যক্ত হয়ে পড়ে আছে। সেখানে মানুষ শুধু গলায় দড়ি দিতে যায়। সেই এলাকা নির্জন জঙ্গল হয়ে পড়ে আছে। এই হচ্ছে রাজ্যের স্বাস্থ্যের পরিবেশ। হাসপাতালের ফ্রি বেড তুলে দিয়ে, দুপুরের খাওয়া তুলে দিয়ে নির্লজ্জ মন্ত্রীর দল গরিব মানুষের লক্ষ লক্ষ টাকা বিদেশে গিয়ে ব্যয় করছে। এরা গ্রামের গরিব মানুষদের কথা একটুও চিন্তা করে না। আপনাদের লজ্জা হওয়া উচিত। শিক্ষা ক্ষেত্র নিয়ে এই সরকার অনেক বড় বড় কথা বলে। অথচ আজকেই একটু আগে সত্যদা বলে গেলেন, গ্রামের বেশির ভাগ প্রাথমিক স্কুলগুলোর কোনও গৃহ নেই, ছাত্র ছাত্রীরা গাছতলায় পড়াশুনা করছে। এটাই এ রাজ্যের বাস্তব অবস্থা। এখানে ভূমি সংস্কারের কথা বলা হয়। আমাদের ফলতা বিধানসভা কেন্দ্রের গোবিন্দপুর অঞ্চলে স্কুলের জমি কিছু ক্যাডারকে পাট্টা দিয়ে দেওয়া হয়েছে। স্কুলের জমি দু'জন ক্যাডারকে পাট্টা দিয়ে দেয়া হয়েছে, সেখানে বেগুন

চাষ হচ্ছে। আজকে এই সরকারের সর্বক্ষেত্রে ব্যর্থতার প্রতিবাদে আমি এই বাজেটের বিরোধিতা করছি।

**শ্রী হাফিজ আলাম সৈরানী ঃ** মাননীয় ডেপুটি স্পিকার, স্যার, এই হাউসে মাননীয় অর্থমন্ত্রী মহাশয় যে বাজেট বিবৃতি রেখেছেন তাকে আমি সম্পূর্ণরূপে সমর্থন করছি। বাজেট সম্বন্ধে আলোচনা করার আগে আমি কিছু কথা বলতে চাই। এখানে এই সভায় আমাদের বিরোধী দলের সদস্য সৌগতবাবু জিরো আওয়ারে বক্তব্য রেখে বললেন যে, সাম্প্রদায়িক শক্তিকে রোখার জন্য প্রত্যেকটা মানুষের সচেতন থাকার দরকার আছে। আমি তার সঙ্গে একমত। কিন্তু গতকাল বিরোধী দলের মাননীয় সদস্য পঙ্কজবাবু যখন বাজেটের উপর বক্তব্য রাখছিলেন তখন বেকার সমস্যার কথা বলতে গিয়ে তিনি অত্যন্ত একটা আপত্তিজনক কথা বলেছেন। তিনি বলেছেন পশ্চিমবঙ্গে অনুপ্রবেশ ঘটছে। আপনি জানেন এই ইস্যুতে আগামীকাল সাম্প্রদায়িক শক্তি বি. জে. পি. তারা জনসভা ডেকেছেন। কংগ্রেসিদের মনে রাখা উচিত এই রকম দলের জন্য ৪৬ সালের ১০ই জুলাই তারিখে তদানিন্তন কংগ্রেসের সভাপতি এই রকম ভাবে মুসলিম লিগের হাতে সাম্প্রদায়িক একটা অস্ত্র তুলে দিয়েছিলেন। যার ফলে ভারত বিভক্ত হয়েছে। আজকে পঙ্কজবাবু তার বক্তব্যের মাধ্যমে সাম্প্রদায়িক শক্তি বি. জে. পি.-র হাতকে শক্ত করতে চাইছেন। তার বক্তব্যের মাধ্যমে শিবসেনার হাতকে শক্ত করতে চাইছেন। তার বক্তব্যের মাধ্যমে আঞ্চলিকতাবাদ এবং বিচ্ছিন্নতাবাদীদের হাতকে শক্ত করতে চাইছেন কেন আমি সেটা বুঝতে পারছি না। এটা সকলেই জানেন পশ্চিমবাংলার হাজার হাজার মানুষ রুটি-রুজির জন্য পশ্চিমবাংলার বাইরে ভারত-এর অন্যান্য রাজ্যে বসবাস করছে অনুরূপ ভাবে ভারতের অন্যান্য রাজ্য থেকে পশ্চিমবঙ্গে কিছু লোক রুজি রোজগারের জন্য আসছে। এটা বামপন্থীরা কখনই অনুপ্রবেশ বলতে পারে না, এটা কংগ্রেসের মুখে শোভা পায়। আমি বলছি অর্থমন্ত্রী বাজেটের মাধ্যমে বলেছেন যে আমাদের পশ্চিমবঙ্গ সরকার সংখ্যালঘুদের জন্য বর্তমান আর্থিক বছরে ২.২ কোটি টাকা ইকুইটি হিসাবে মাইনরিটি অর্থ নিগমকে দেওয়া হয়েছে এবং আগামী আর্থিক বছরে অর্থাৎ ১৯৯৭-৯৮ সালে ২.৫ কোটি টাকা দেবার কথা বলা হয়েছে। আমি বলতে চাই এই টাকা দিয়ে মাইনরিটিদের সমস্যার সমাধান হবে না। মাইনরিটি কমিশনকে যদি শক্তিশালী করতে চাই তাহলে এই দপ্তরের সঙ্গে কোঅর্ডিনেশন যাতে থাকে তার ব্যবস্থা করতে হবে। আমি একটা উদাহরণ দিচ্ছি, যখন মাইনরিটি বিল এসেছিল, তখন বলা হয়েছিল যে লিঙ্গুইসটিক মাইনরিটির স্বার্থ রক্ষা করা হবে। কিন্তু কলেজ সার্ভিস কমিশন যে বিজ্ঞপ্তি জারি করেছে তার মধ্যে যে কন্ডিশন ইম্পোজ করা হয়েছে তা থেকে পরিষ্কার বোঝা যাচ্ছে, এই লিঙ্গুইসটিক মাইনরিটির স্বার্থ কলেজ সার্ভিস কমিশন রক্ষা করছে না। আমি সেটা আপনার দৃষ্টিতে আনতে চাইছি। A candidate should have good power of expression in Bengali or Nepali speaking languages. অর্থাৎ যে ক্যান্ডিডেট বাংলা ভাষাতে লিখতে পারবে, পড়তে পারবে, যে ক্যান্ডিডেট নেপালি ভাষাতে লিখতে পারবে বলতে পারবে, সেই ক্যান্ডিডেটই কেবল কলেজ সার্ভিস কমিশনের যে বিজ্ঞপ্তি, তার ভিত্তিতে অ্যাপ্লিক্যান্ট হতে পারবে। তাহলে আমি বলতে চাই, যারা হিন্দি ভাষাভাষি, যারা ইংরাজি ভাষাভাষি, এই কলেজ সার্ভিস কমশনে তাদের

দরখাস্ত করার সুযোগ দেওয়া হয়নি। যেখানে মাইনরিটি বিলের স্টেটমেন্ট অব অবজেক্ট অ্যান্ড রিজনের মধ্যে বলা হয়েছে লিঙ্গুইসটিক মাইনরিটির স্বার্থ আমরা রক্ষা করব।

[3-10 — 3-20 p.m.]

সেইজন্য আমি বলব, যদি মাইনরিটি দপ্তরটাকে মজবুত করতে হয় তাহলে মাইনরিটি দপ্তরের সঙ্গে শিক্ষা দপ্তরের, স্বরাষ্ট্র দপ্তরের, ইনফরমেশন অ্যান্ড ব্রডকাস্টিং দপ্তরের এবং অন্যান্য দপ্তরের নিবিড় কো-অর্ডিনেশন রাখতে হবে। তা না হ'লে মাইনরিটিদের সমস্যার সমাধান হবে না। মাইনরিটিদের সমস্যা কেবলমাত্র আর্থিক সমস্যাই নয়, মাইনরিটিদের তাহজিব এবং তমদুন-এর সমস্যাও আছে। সেটাকে রক্ষা করার দায়িত্ব সরকারকে নিতে হবে। মাননীয় অর্থমন্ত্রীকে আমি অনুরোধ করছি, এই ব্যাপারটি দেখবেন। এরপর আমি শিক্ষা প্রসঙ্গে বলতে চাই। মাননীয় অর্থমন্ত্রী বলেছেন তার বাজেট বিবৃতিতে যে আমাদের এখানে শিক্ষাকে সর্বজনীন করার স্বার্থে দায়বদ্ধতার ভিত্তিতে—এক হাজার শিক্ষাকেন্দ্র ইতিমধ্যেই চালু, করার ব্যবস্থা করা হয়েছে এবং ১৯৯৭-৯৮ সালের আর্থিক বছরে দায়বদ্ধতার ভিত্তিতে আরও এক হাজার শিক্ষাকেন্দ্র খোলার ব্যবস্থা করা হচেছ। এতে আমাদের আপত্তি থাকতে পারে না। শিক্ষাকে নিশ্চয় সার্বজনীন করতে হবে এবং এক্ষেত্রে দায়বদ্ধতারও দরকার আছে। এ নিয়ে আপত্তির কোনও কারণ নেই। এই প্রসঙ্গে মাননীয় অর্থমন্ত্রীকে আমি বলতে চাই, প্রাথমিক থেকে আরম্ভ করে উচ্চ মাধ্যমিক পর্যন্ত যে ৬১ হাজার ৩২৩টি স্কুল আছে এবং যার সঙ্গে লক্ষাধিক শিক্ষক এবং শিক্ষাকর্মী যুক্ত আছেন তাদের কি করে দায়বদ্ধতার মধ্যে আনা যায় সে জিনিসটাও দেখতে হবে। ইতিমধ্যে আমরা দেখেছি প্রশ্ন ফাঁসের মতোন ঘটনা ঘটেছে। এটা স্বীকার করতে হবে। এই সমস্ত শিক্ষা প্রতিষ্ঠানে যে সব শিক্ষক, বিশেষ করে আমার মতোন শিক্ষক যারা একদিকে বিধানসভার সদস্য, পঞ্চায়েতের সদস্য বা জেলা পরিষদের সদস্য তারা নিশ্চয় নিষ্ঠার সঙ্গে দায়িত্ব পালন করতে পারছেন না। শিক্ষা ব্যবস্থার কিছুটা ঢিলেমি এসেছে সেটা স্বীকার করতে হবে। তার সঙ্গে সঙ্গে দেখতে হবে যে বর্তমানে যে স্ট্রাকচার আছে সেই স্ট্রাকচারের মধ্যে যে সমস্ত শিক্ষক আছেন তাদের মধ্যে কিভাবে দায়বদ্ধতার সৃষ্টি করা যায়। সে ব্যবস্থা করার জন্য মাননীয় অর্থমন্ত্রীকে অনুরোধ জানাচ্ছি। এবারে আমি ভূমির প্রশ্নে আসছি। বামফ্রন্ট সরকারের সবচেয়ে বড় কৃতিত্ব যে ভূমিসংস্কার সেটা কেউ অস্বীকার করতে পারবেন না। কংগ্রেস এখানে যতই চিৎকার করুক এই ভূমি সংস্কারের মাধ্যমে যে পশ্চিমবঙ্গের গ্রামীণ অর্থনীতিকে একটা শক্তিশালী ভিতের উপর দাঁড় করাতে পারা গিয়েছে সেটা কেউ অস্বীকার করতে পারবেন না। তবে এ ক্ষেত্রে একটি বিশেষ সমস্যা দেখা দিয়েছে। গ্রামাঞ্চলের এম. এল. এ.-রা আশা করি এ ব্যাপারে আমার সঙ্গে একমত হবেন, যদি না হন, উত্তরবঙ্গের এম. এল. এ.-রা তো একমত হবেনই যে পুঁজির অনুপ্রবেশ ঘটছে কৃষিতে। পুঁজি নিয়ে কিছু লোক ঐ পাট্টাদার, বর্গাদার, ছোট ও প্রান্তিক চাষীদের জমি হস্তগত করে নিচ্ছে। সেখানে লিজ প্রথা চালু হয়ে গিয়েছে। এই লিজ প্রথার মাধ্যমে শত শত বিঘা জমি চাষ করে হাজার হাজার মন শস্য উৎপাদন করা হচ্ছে এবং নতুন ধরনের এক পুঁজিপতি জমিদারের সৃষ্টি হচ্ছে। এই জমিদারদের আটকানোর জন্য মাননীয় অর্থমন্ত্রীর কাছে বিনয়ের সঙ্গে কিছু সাজেশন দেব। আপনি একটা কাজ নিশ্চয় করতে পারেন—এরকম লোকদের চিহ্নিত করে এগ্রিকালচারাল ইনকাম ট্যাক্সের যে ধারাটি আছে তারমধ্যে পরিবর্তন এনে

তাদের উপর কর বসানোর ব্যবস্থা করতে পারেন। তা যদি করা যায় তাহলে সরকারের ঘরে যেমন কিছু টাকা আসবে তেমনি এই নয়া জমিদারদের প্রভাব অনেকাংশে রোধ করা যাবে। তার সঙ্গে সঙ্গে পাট্টাদার, বর্গাদার, ক্ষুদ্র ও প্রান্তিক চাষী, এদের আগে যে রকম ব্যাঙ্কের মাধ্যমে বিভিন্ন স্কীমের মধ্যে দিয়ে আর্থিক সাহায্য করা হয়েছিল সেইভাবে যেন আবার তাদের সাহায্য করা যায় সেটা দেখতে হবে। এ-ব্যাপারে আর. বি. আই.-এর ভূমিকা ভাল নয়। একদিকে রিজার্ভ ব্যাঙ্ক যাতে তাদের বর্তমান নীতির পরিবর্তন ঘটান তারজন্য বর্তমানে কেন্দ্রের বন্ধু সরকারের উপর চাপ দিতে হবে, অপর দিকে পুঁজিবাদী জমিদারদের রুখে দেবার জন্য কো-অপারেটিভ ফার্মি-এর ব্যবস্থা করতে হবে। এই অনুরোধ আমি আপনার কাছে রাখছি। তার সঙ্গে সঙ্গে আমি বলতে চাই, গ্রামীণ বৈদ্যুতিকরণের কথা বলতে গিয়ে আমাদের অর্থমন্ত্রী বলেছেন যে, ৭৭ শতাংশ গ্রামীণ মৌজাকে ইলেক্ট্রিফাইড করা হয়েছে। কিন্তু সেটা ঠিক নয়। আমি বলছি, তথ্যটা ঠিকই, কিন্তু যে নীতির উপর দাঁড়িয়ে তথ্যটা নেওয়া হয়েছে সেই নীতিটাই ভুল। এই নীতি যারা তৈরি করেছিলেন তারা হলেন কেন্দ্রের বিগত কংগ্রেস সরকার। গ্রামীণ মৌজা, ভারতের অন্য কোথায়ও হয়ত গ্রামকেন্দ্রিক ঐ নীতির ফলে কোনও মৌজার একটি জায়গায় একটি খুঁটি পুঁতে একটি বাল্ব জ্বালিয়ে দিতে পারলেই মৌজাটি ইলেক্ট্রিফাইড হয়েছে ধরে নেওয়া হয়। সেজন্য মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব, বর্তমানে কেন্দ্রে আমাদের যে বন্ধু সরকার রয়েছেন তাদের উপর চাপ দিন। যদি চাপ না দেন, যদি এই নীতির পরিবর্তন না করাতে পারেন, তাহলে দেখা যাবে, যখন ১০০ শতাংশ গ্রামীণ মৌজাকে ইলেক্ট্রিফাইড করে দেওয়া হয়েছে বলবেন তখন আমরা দেখব যে, ৫০ শতাংশ গ্রামে আমরা বিদ্যুৎ পৌঁছে দিতে পারিনি। কাজেই এই সমস্যা নিরশনের জন্য তৎপর হতে হবে। কংগ্রেস আমলে অনেক দুর্নীতি হ'ত। সিগারেটের প্যাকেটের উপর লিখে চাকরি দেওয়া হত। সেই প্রথাকে রোধ করবার জন্য আমরা এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে চাকরি দেবার ব্যবস্থা করেছি। কিন্তু আমি আমার ব্যক্তিগত অভিজ্ঞতার ভিত্তিতে বলছি, বেন্টিঙ্ক স্ট্রিটে যে ন্যাশনাল এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ আছে সেখানে এম. এল. এ. হিসাবে নয়, সাধারণ মানুষ হিসাবে গিয়ে তিক্ত অভিজ্ঞতা সঞ্চয় করেছি। সেখানে কোনও বেকার ছেলের নাম রেজিস্ট্রি করবার জন্য ৫,০০০ থেকে ১০,০০০ টাকা দিতে হয়। কাজেই এটা চিন্তা করতে হবে এবং প্রতিটি এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের কম্পিউটার বসাবার ব্যবস্থা করতে হবে। এটা যদি না করতে পারেন তাহলে দুর্নীতি বন্ধ করা যাবে না।

তারপর, উত্তরবঙ্গের ব্যাপারে গত বছর গভর্নর স্পিচে বলা হয়েছিল যে, উত্তরবঙ্গের সমস্যার উপর বিশেষ জোর দেওয়া হবে, কিন্তু এবারে রাজ্যপালের ভাষণে সেই কথার উল্লেখ নেই। কিন্তু উত্তরবঙ্গের যে অবস্থা, একটি পরিসংখ্যান দেখালে বুঝতে পারবেন, সেখানে সাধারণ মানুষের দৈনিক মজুরির হার অন্যান্য জেলা থেকে অনেক কম। এর থেকে প্রমাণিত হয়, উত্তরবঙ্গের সাতটি জেলা অর্থনৈতিক দিক থেকে পিছিয়ে পড়েছে। তাই সেই জেলাগুলির জন্য আলাদাভাবে অর্থের সংস্থান করতে হবে। আপনি জানেন, ঐ সাতটি জেলায় উচ্চশিক্ষার মান সাধারণভাবে দিন দিন পড়ে যাচ্ছে। কিন্তু উচ্চ শিক্ষার চাহিদা পূরণ করার জন্য উত্তরবঙ্গের ৬টি জেলায় একটা মাত্র বিশ্ববিদ্যালয় আছে। সেইজন্য দেশের মহান নেতা

নেতাজীর জন্ম শতবর্ষ উপলক্ষ্যে উত্তরবঙ্গের একটা নেতাজির নামে বিশ্ববিদ্যালয় স্থাপন করার আবেদন রেখে আমি আমার বক্তব্য শেষ করলাম।

[3-20 — 3-30 p.m.]

**শ্রী গোপালকৃষ্ণ দে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী অসীম দাশগুপ্ত মহাশয় ১৯৯৭-৯৮ সালের জন্য ৩৬ পাতার যে বাজেট পেশ করেছেন তার অধিকাংশ অসার অংশ। এই ৩৬ পাতার প্রতিটি পাতায় দায়-বদ্ধতা এবং সীমিত ক্ষমতা এই শব্দগুলি প্রয়োগ করে বিশেষ করে পন্ডিত অর্থমন্ত্রী তার গাণিতিক চাতুর্য ফলিয়ে এই হাউসকে বোকা বানাবর চেষ্টা করেছেন, পশ্চিমবাংলার মানুষকে বোকা বানাবার চেষ্টা করেছেন। আমার পূর্ববর্তী ফরোয়ার্ড ব্লকের বক্তা উত্তরবঙ্গের বঞ্চনার কথা বললেন। পাশাপাশি আমরা যারা সুন্দরবনের প্রতিনিধিত্ব করি সেই দক্ষিণবঙ্গের সুন্দরবন এলাকার উন্নয়নের ক্ষেত্রে কি বিগত দিনের রাজ্যপালের ভাষণে কিংবা অর্থমন্ত্রীর ভাষণে উন্নয়নের ক্ষেত্রে কি যোগাযোগ ব্যবস্থা কি রোড ডেভেলপমেন্ট কি পাওয়ার ডেভেলপমেন্টে সেই রকম ভূমিকা না থাকায় আমি উদ্বেগ প্রকাশ করছি। অর্থমন্ত্রী তার বক্তব্য রাখতে গিয়ে খাদ্য উৎপাদনের ক্ষেত্রে বিশেষ করে চাল উৎপাদনের ক্ষেত্রে পশ্চিমবাংলা সর্ব্বোচ স্থান নিয়েছে বলে বড়াই করেছেন। এটা বামফ্রন্ট সরকারের কৃতিত্ব নয়। সারা ভারতবর্ষের মধ্যে পশ্চিমবাংলায় অতীতে তুলনামূলকভাবে বেশি হত, আজও হয়। পশ্চিমবাংলায় ৫৮ লক্ষ হেক্টর জমিতে যেখানে ধান চাষ করা হয় সেখানে ধানের উৎপাদনে পশ্চিমবাংলা শীর্ষে থাকবে এটাতে নতুন করে হাততালি কুড়াবার দরকার নেই। ১৯৯৪-৯৫ সালে মাননীয় অর্থমন্ত্রীর তৈরি সরকারের দেওয়া আর্থিক সমীক্ষায় বলা হচ্ছে ১২২.৩ লক্ষ টন চাল উৎপাদন হয়েছে। ১৯৯৫-৯৬ সালে সেই উৎপাদন কমে গিয়ে দাঁড়াল ১১৮.৮৭ লক্ষ টনে। অর্থাৎ ১ বছরে উৎপাদন হ্রাস হল ৩.৪৮ লক্ষ টন। এটাকে যদি অগ্রগতি বলা হয় তাহলে সত্যের অপলাপ হবে। আজকে বোরো চাষ লক্ষ লক্ষ হেক্টর জমিতে জলের অভাবে সর্বনাশ হয়ে যাবে। যেখানে কয়েক লক্ষ টাকা ব্যয় করলে বাংলার বোরো চাষীদের কল্যাণ করা সম্ভব হত। অর্থমন্ত্রী তার বাজেট বক্তৃতায় কিংবা মন্ত্রিসভায় এই রকম কোনও সিদ্ধান্ত ঘোষণা করেননি যাতে বাংলার চাষীরা এই সঙ্কটের মধ্যে দাঁড়িয়ে নতুন করে আশার আলো দেখবে। অসীমবাবু ৩.২২ অনুচ্ছেদে বলেছেন যে আমরা কৃষি ক্ষেত্রে এগিয়েছি। এটা ঠিক নয়। অসীমবাবুর পাশে এগ্রিকালচার সাবজেক্ট কমিটির চেয়ারম্যান সৌগত রায় আছেন। তার রিপোর্টে দেখতে পাচ্ছি যে পাঞ্জাবে পশ্চিমবাংলার চার ভাগের এক ভাগ জমিতে ধান চাষ হয়েছে। পশ্চিমবাংলায় যেখানে ৫৮ লক্ষ হেক্টর জমিতে ধান চাষ হয় সেখানে পশ্চিমবাংলার চার ভাগের এক ভাগ জমিতে ধান চাষ হয়েছে পাঞ্জাবে। কিন্তু পাঞ্জাবে ধান উৎপাদন হয়েছে ৮৮ লক্ষ টন। ফলে উৎপাদন হ্রাস পাচ্ছে আর আমরা ভারতবর্ষে উৎপাদনে প্রথম হয়েছি, এই আনন্দে উদ্বেলিত হয়ে ভাবছি যে, আমরা একটা বিরাট গর্বের কাজ করেছি। এটা বোধ হয় সঠিক হচ্ছে না। পশ্চিমবাংলায় রাস্তাঘাটের কি বেহাল অবস্থা, এই পবিত্র বিধানসভার অধিকাংশ সদস্যই তাদের এলাকার রাস্তা নিয়ে নিশ্চয়ই তা সম্যক উপলব্ধি করেন। দক্ষিণবঙ্গের শরিক দলের মন্ত্রী ক্ষীতিবাবুর কাছে আমি জিজ্ঞাসা করেছিলাম, রাস্তার এই বেহাল অবস্থার ব্যাপারে তিনি কি করছেন। পি ডবলু. ডি. সাবজেক্ট কমিটি এই বছরে ১১তম যে প্রতিবেদন প্রকাশ করেছেন মাননীয় অর্থমন্ত্রী তা একটু

খেয়াল করে দেখবেন, তাতে লেখা আছে, The impression of the committee that the condition of all kinds of metal road like national highway and others state highway and others in Gujarat is far better than that of West Bengal. এটা থেকেই বোঝা যায়, আমরা কোথায় আছি। এই সাবজেক্ট কমিটির রিপোর্টকে অনুধাবন করে অর্থমন্ত্রী নিশ্চয়ই রাস্তাঘাটের উন্নয়নের বিষয়ে আরও বেশি গুরুত্ব দেবার কথা ভাববেন। তার কারণ, ১৯৮৫ সালে মেটাল রোড হয়েছে ১৭,৪১৩ কিমি.। সেখানে ১৯৮৬ সালে আমরা দেখছি ১৭,৩৮৬ কিমি., অর্থাৎ ২৭ কিমি. রাস্তা কম হয়েছে। এটা কাজের অগ্রগতিকে নির্দেশ করে না। আজকে পানীয় জলের কি অবস্থা। গ্রামেগঞ্জে যে বেহাল চেহারা, এই হাউসে এই বিষয়ে আমি বহুবার মন্ত্রীদের দৃষ্টি আকর্ষণ করেছি। সুন্দরবনাঞ্চলে দ্বীপাঞ্চলের মানুষকে এবং পশ্চিমবাংলার গ্রাম গ্রামান্তরে পানীয় জল দেড় থেকে দু' কিমি. দূর থেকে আনতে হয়। নৌকা করে একটা দ্বীপ থেকে আর একটা দ্বীপে জল আনতে হয়। মাননীয় অর্থমন্ত্রী ৩.২৬ অনুচ্ছেদে হাসপাতাল সম্পর্কে বক্তব্য রেখেছেন। আমি গতকালই এখানে বলেছি, কলকাতার উপকণ্ঠে এস. এস. কে. এম. হাসপাতালের দুরাবস্থার কথা। বুকে হাত দিয়ে বলুন তো, জেলা হাসপাতালগুলোতে এবং মহকুমা হাসপাতালগুলোতে ই.সি.জি. মেশিন, আল্ট্রা সোনোগ্রাফি, সিটি স্ক্যান, এগুলোর ব্যবস্থা আছে কি না? কোনও ব্যবস্থা নেই। ফলে আমরা দেখছি, ১৯৮০-৯৬ সালে যেখানে গড়ে হাসপাতালে একটা করে বেড বেড়েছে, সেখানে ১৯৭২-৭৭ সালে ৫টি করে বেড বেড়েছিল। এটি রাজ্য সরকারের একটা ব্যর্থতা। গঙ্গা-পদ্মার ব্যাপারে কেন্দ্রীয় সরকারের অনুদান নিয়ে আপনি বক্তব্য রেখেছেন। কিন্তু পাশাপাশি, বঙ্গোপসাগরের পাশে গোবর্দ্ধনপুরের অবস্থা, সুন্দরবনের উন্নয়নের জন্য, নদী বাঁধের ব্যাপারে কোনও কথার উল্লেখ নেই। আপনি জেলার উন্নয়নের জন্য ডিস্ট্রিক্ট প্ল্যানিংয়ের কথা বলেছেন। আপনাদেরই শরিক দলের অনেক এম. এল. এ. বলেছেন যে, সেখানে বিধায়কদের রাখেননি। এম. এল. এ.-দের ঠুঁঠো জগন্নাথ করে রেখে দিয়েছেন। এম. এল. এ.-দের বাদ দিয়ে আপনি ডিস্ট্রিক্ট প্ল্যানিংয়ের মাধ্যমে যেভাবে উন্নয়নের কাজ করতে চলেছেন, তাতে আপনাকে বিষময় ফল ভোগ করতে হবে। আমি মাননীয় অর্থমন্ত্রীকে অনুরোধ করব, বিধায়কদের সেখানে সংযুক্তির জন্য যদি আইন সংশোধন করতে হয়, তা করুন। শিক্ষা ব্যবস্থার কথা আর কি বলব? বাংলার লজ্জা, কান্তি বিশ্বাস মহাশয় প্রশ্নপত্র ফাঁসের পর গর্ব করে বুক ফুলিয়ে চলছেন। **(এই সময়ে লাল আলো জ্বলে ওঠে)**.... আর বাংলার অভিভাবকরা প্রশ্নপত্র ফাঁসের ঘটনায় উদ্বেগের মধ্যে দিয়ে দিন কাটাচ্ছেন। এবারে বৈদ্যুতিকরণের ব্যাপারে একটু বলি মৌজায় একটি করে লাইট পোস্ট পুঁতে দিয়ে বলছেন, গ্রামটির বিদ্যুতায়ন হয়ে গেছে। আমি আপনার কাছে অনুরোধ করছি, এই রাজ্যে শিল্পের ক্ষেত্রে ২১৪টি শিল্পে ৬,৭২৮ কোটি টাকা বিনিয়োগ হবে বলে বলেছেন। এত টাকার বিনিময়ে কত জনের কর্মসংস্থান হবে? কর্মসংস্থান হবে মাত্র.... **(এই সময়ে মাইক বন্ধ হয়ে যায় এবং পরবর্তী বক্তার নাম**

[3-30 — 3-40 p.m.]

শ্রী **বিপ্লব রায়চৌধুরি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, অসীমকুমার দাশগুপ্ত মহাশয় যে বাজেট ... টে তিনি একটা মূল লক্ষ্য করেছেন সেটা হচ্ছে যে,

বিকেন্দ্রীকরণ বা বিকল্প অর্থনীতি। তাই এই লক্ষ্য থেকেই বলি—ভাগ করে খেতে হবে সকলের সাথে অন্নপান, অপমানে হতে হবে সবার সমান। বিকেন্দ্রীকরণের যে কথা উনি বলেছেন ৩.২ অনুচ্ছেদে, সেই অনুচ্ছেদ উল্লেখ করার বা যুক্ত করবার বিশেষ কোনও প্রয়োজন ছিল বলে মনে করি না। তার কারণ আগের বিধানসভাতে টেম্থ ফিনান্স কমিশনে সত্যব্রত সেনের যে রিপোর্ট বেরিয়েছিল সেই রিপোর্টের অনেকগুলো অংশই মাননীয় অর্থমন্ত্রী তার ভাষণে দৃষ্টি আকর্ষণ করেছেন। সেই রিপোর্টটাকে রূপায়িত করতে যে দায়বদ্ধতা এবং স্পিরিটে তিনি সেদিন সভার কাছে দেখিয়েছিলেন, সেই স্পিরিট যদি তিনি কাজে লাগাতেন তাহলে আলাদা করে আর বলার দরকার হত না। রাজ্যের থেকে জেলা, জেলার থেকে ব্লকস্তর এবং ব্লক থেকে গ্রাম এইভাবে আলাদা করে যাবার আর কোনও প্রয়োজন আছে বলে মনে করি না। এই মহতী সভায় তার যে রিপোর্ট তিনি পড়েছিলেন, সেটা পড়ে এবং শুনে এই উপলব্ধি করেছি যে, এটা যদি ছত্রে ছত্রে রূপায়িত হত, ট্রুথ স্পিরিটে যদি রূপায়িত হত তাহলে গ্রামস্তরে এই দায়িত্বপূর্ণ কাজের জন্য আলাদা স্বাস্থ্য ফিরে আসতে পারত। মাননীয় অর্থমন্ত্রী যে দায়বদ্ধতার কথা বলেছেন এবং বাজেটের অনেকাংশে সামাজিক দায় বদ্ধতার কথা বলেছেন এবং তাকে রূপায়িত করতে হবে বলেছেন। মাননীয় অর্থমন্ত্রী তার বাজেট ভাষণে বারবার সামাজিক দায়বদ্ধতার কথা বলে বিভিন্ন শিক্ষক এবং ডাক্তার নিয়োগের কথা বলেছেন। আমি অত্যন্ত বিনয়ে সঙ্গে মাননীয় অর্থমন্ত্রীকে একটি প্রশ্ন জিজ্ঞাসা করতে চাই যে, বর্তমানে শিক্ষকদের যে নির্দিষ্ট কোয়ালিফিকেশন এবং স্কেল, সেই নির্দিষ্ট কোয়ালিফিকেশন এবং স্কেলের উপরেই কি আলাদা করে আবার এক হাজার দু হাজারটি স্কুল করা হবে? সেখানে বি. এ., বি. টি. পাশ করা একজন শিক্ষককে এক হাজার টাকা মাইনে দেওয়া হবে আর হাইস্কুল এবং হায়ার সেকেন্ডারি স্কুলের যারা শিক্ষক, বি. এ. বিটি পাশ তাদেরকে ৪ হাজার টাকা করে মাইনে দেওয়া হবে---এই কি সামাজিক দায়বদ্ধাতর নমুনা? একই রাজ্যে একটা জেলাতে একজন শিক্ষক বি. এ. বি. টি. পাশ, হাইস্কুলে, হায়ার সেকেন্ডারি স্কুলে যারা পড়াচ্ছেন তারা ৪ হাজার টাকা করে একজন বেতন পাবেন আর সেখানে নতুন যেসব ইস্কুল গড়ে উঠবে তার শিক্ষকরা ১ হাজার টাকা করে বেতন পাবেন—এই ধরনের দ্বিচারিতা কেন? এর সমস্যার সমাধান আপনি কি করে করবেন তার ব্যাখ্যা করবেন, তার থেকে পিছিয়ে গেলে চলবে না। আপনি সামাজিক দায়বদ্ধতার কথা উল্লেখ করে বললেন যে অসংখ্য শিক্ষক নিয়োগ করবেন। সুতরাং এই যে স্কুলগুলোতে শিক্ষক নিয়োগ করছেন, এরমধ্যে দিয়ে আপনি এক শ্রেণীর লোকেদের পালন করবেন এবং এর ফলে আজকে শিক্ষার মান কমে যেতে শুরু করেছে। আপনি নতুন নতুন ইস্কুল করে বেকার ছেলেদের এক হাজার টাকা বেতন দিয়ে নিয়োগ করবেন, অথচ বহু হাইস্কুল এবং হায়ার সেকেন্ডারি ইস্কুল আছে যেখানে শিক্ষক নেই, সেখানে শিক্ষক দিতে পারছেন না। আবার এই নতুন ইস্কুল করতে গিয়ে ৭ কোটি টাকা খরচ করার কথা বলেছেন। আপনারা গত পনেরো বছর ধরে টিচার চেয়ে পাচ্ছেন না, শিক্ষকের অভাবে এবং টাকার অভাবে হাইস্কুলে, হায়ার সেকেন্ডারি ইস্কুলে পড়াশুনো ঠিকমতো হতে পারছে না। সেখানে আপনি আবার নতুন নতুন ইস্কুল করে হাজার টাকা বেতন দিয়ে নতুন নতুন শিক্ষক নিয়োগ করতে চাইছেন, এর পরিষ্কার ব্যাখ্যা আপনি করবেন। মাননীয় অর্থমন্ত্রী যে বাজেট পেশ করেছেন, সেই বাজেটের প্রথমটা শুরু করেছেন একটা বিকল্প পরিকাঠামোর কথা বলে এবং শেষ করেছেন বিকল্প

অর্থনীতির কথা বলে। আপনি যে বিকল্প অর্থনীতির কথা বলে শেষ করেছেন কিন্তু তার কোনও জায়গাতেও তো দেখতে পেলাম না যে, ট্যাক্সের হার রি-অ্যাডজাস্টমেন্ট করেছেন, বরং ট্যাক্স বাড়িয়েছেন।

ট্যাক্স এর হার কমাতে গিয়ে কত কমিয়েছেন টি. ভি., ভি. সি পি., ভি. সি. আর. ভ্যাকুয়াম ক্লিনারের ক্ষেত্রে, এমন কি মাইক্রোওভেনে কত বাড়িয়েছেন, শেষের দিকে ঠিকমতো বাড়লেও বোঝা যায়, পি. চিদাম্বরম যিনি কেন্দ্রীয় অর্থমন্ত্রী এবং তার ভাই ডি. অসীমবরণ আমাদের এখানে আছেন, এদের দুই জনের মিলিত উদ্যোগে ভারতবর্ষের অর্থনীতি গড়গড়িয়ে এগিয়ে যাবে। কেমন করে সেই পুরনো অর্থনীতির সঙ্গে কংগ্রেসিদের বহু নিন্দিত অর্থনীতির সঙ্গে মিলমিশ হয়ে সবচেয়ে দরিদ্র মানুষের অর্থনীতিকে মেলাবার চেষ্টা করা যায়, তারই জন্য দ্বিতীয়বার ডক্টরেটটা তাকে দেওয়া যায় কিনা সেই ব্যাপারে চিন্তা-ভাবনা করতে হবে। সামাজি দায়বদ্ধতা নিয়ে বলেছেন, পশ্চিমবাংলায় ৬৫টি গভর্নমেন্ট আন্ডারটেকিং সংস্থা আছে, এর মধ্যে ৫০টি গত ২০ বছর ধরে লোকসানে চলছে। এর মধ্যে ৩/৪টি লোকসানের জায়গাটা কাটিয়ে ওঠার চেষ্টা করছে। বাকি সমস্ত সংস্থাগুলি লোকসানে চলছে। এই সমস্ত সংস্থাগুলি দেখার জন্য যে সমস্ত আই. এ. এস., ডাবলিউ. বি. সি. এস. অফিসাররা আছেন, যারা এইগুলি পরিচালনার দায়িত্বে আছেন, তাদেরকে আপনি বলুন, হয় তোমরা ভাল ভাবে কাজ করো, না হলে অন্য জায়গায় চলে যাও। হাজার হাজার কোটি টাকা খরচ হচ্ছে কোনও অগ্রগতি হচ্ছে না, কতকগুলি অপদার্থ লোক সেখানে বসে আছে, এই ভাবে সামাজিক দায়বদ্ধতা পালন করা যায় না। এখানে যে আর্থিক সমীক্ষা উনি দিয়েছেন, সেই সম্পর্কে বলি, আমি গ্রামের লোক বলে আমার বেশি করে বলতে ইচ্ছা করে, '৯৪-'৯৫ সালে পি. এম. আর. ওয়াইতে ২২ হাজার ৯০০ থেকে আমরা দেখছি সেখানে অ্যাচিভ করেছে ৩,৭৪৪, তার পরের বছরে '৯৫-'৯৬ সালে ২২,৯০০ থেকে ৪,৬৬৭ ; এই বছরে ২২,৯০০ থেকে এসেছে ৭৮০-তে। প্রত্যেক বারে যেখানে পি. এম. আর. ওয়াই এর লক্ষ্য হচ্ছে ২২ হাজার ৯০০ করে, সেখানে ৩/৪ হাজারের বেশি হচ্ছে না, যদি সীমাবদ্ধতা থাকে তাহলে কবে আমরা ২০/২২ হাজার ছাড়িয়ে যাব? উনি শিল্পের কথা বলেছেন, উজ্জ্বল ভবিষ্যতের কথা বলেছেন, আমরা যখন পি. এম. আর. ওয়াইতে একই জায়গায় দাঁড়িয়ে আছি, জে. আর. ওয়াই-তে প্রত্যেব বছরে যদি ১০০ কোটি টাকা ফেরত চলে যায়, আই. আর. ডি. পি.-র টাকা যদি খরচ করতে না পারি তাহলে গ্রামাঞ্চলে উন্নতি কি করে হবে? অনুগ্রহ করে বলবেন কি? ওনার মুখ থেকে যখন বাজেট বক্তৃতা শুনি, তখন আমাদের মনে আশার আলো দেখা যায়, উনি খুব পন্ডিত লোক, বিলেতে আমেরিকার শিক্ষার ডিগ্রি আছে, প্রত্যেক বছরে বাজেটে অনেক তথ্য থাকে, প্রত্যেক বছরে উনি অনেক কিছু করবার চেষ্টা করেন, কিন্তু কার্যত আমরা কিছু দেখতে পাচ্ছি না। রাস্তার সমস্যা নিয়ে যখন রাস্তার মন্ত্রীর কাছে যাই, তখন তিনি বলেন, বাজেটে আমার টাকা নেই, ৬০ শতাংশ টাকা, ফলে কোনও কাজ করতে পারি না। ইরিগেশন মন্ত্রীকে যখন বলি, তখন ইরিগেশন মন্ত্রী বলেন, আমার কাছে টাকা নেই, ব্রিজ করতে পারব না, খাল করতে পারব না। তিনি আগে ঘাটতিশূন্য বাজেট প্লেস করতেন, পরবর্তীকালে দেখা যেত বড় রকমের ঘাটতি। ফলে আমাদের যে লক্ষ্যমাত্রা থাকে, সেই লক্ষ্যমাত্রায় আমরা কিছুতেই পৌছাতে পারি না। ৩.১৪ অনুচ্ছেদে উনি বলছেন,

গুরুত্বপূর্ণ পরিকাঠামোর উন্নয়নের ক্ষেত্রে নজর দেওয়া দরকার আরও বেশি করে। এটি একটা নূতন জিনিস, উনি বাজেটে উপস্থাপন করেছেন। গুরুত্বপূর্ণ পরিকাঠামোগুলির ক্ষেত্রে যদি আমরা টাকা বরাদ্দ না করি, সেখানে যদি উন্নয়ন না করি তাহলে একটা দেশের শিল্পায়ন হতে পারে না। সেইজন্য নূতন নিগম করেছেন, তার জন্য ৫০ কোটি টাকা পরিকাঠামোর উন্নয়নের জন্য বরাদ্দ করবে, রাজ্য বাজেট থেকে সেখানে ১৫ কোটি টাকা বরাদ্দ প্রস্তাব হয়েছে।

[3-40 — 3-50 p.m.]

এই গুরুত্বপূর্ণ পরিকাঠামো উন্নয়ন নিগমের জন্য মাত্র ১৫ কোটি টাকা বরাদ্দ করেছেন। আমার মনে হয় এটা যথেষ্ট নয়। আপনি হয়ত বলবেন আরম্ভ হওয়ার পক্ষে এটাই যথেষ্ট। কিন্তু এটা আরও বেশি করলে ভাল হত। তা না হলে আমাদের লক্ষ্যমাত্রার যে সমস্যা, যে সমস্যা নিয়ে আমরা দাঁড়িয়ে আছি, সেই সমস্যা সমাধানে আমরা পৌঁছাতে পারব না। ব্যর্থতার পরিমাণ আমাদের আরও অনেক বেশি হয়ে যাবে। তাই আমি তার কাছে আবেদন করব আবার নতুন করে ভাবুন। গ্রামীণ বৈদ্যুতিকরণ ব্যবস্থা একেবারে ভেঙে পড়েছে। মেদিনীপুর জেলা পরিষদের সভাধিপতি সাংবাদিকদের ডেকে বলেছেন বিদ্যুৎ পরিকাঠামোর ক্ষেত্রে মেদিনীপুর জেলা ভীষণভাবে পিছিয়ে আছে। বার বার বিদ্যুৎ দপ্তরকে নির্দেশ দেওয়া সত্ত্বেও কেউ কোনও কর্ণপাত করছে না। যদি এই অবস্থা হয়ে থাকে তাহলে আমরা কেমন করে গ্রামের মানুষের কাছে আমাদের সাহায্য পৌঁছে দিতে পারব? তাদের আরও এগিয়ে নিয়ে যাওয়ার চেষ্টা করতে পারব? সমস্ত বিষয়গুলোকে যদি একসঙ্গে দেখতে হয় তাহলে এই বাজেটকে সংশোধন করে আপ-টু-ডেট করার প্রয়োজন আছে। ক্ষুদ্র শিল্পের ক্ষেত্রে আপনি একটা আর্থিক সমীক্ষা দিয়েছেন। আপনি বলেছেন এটা উজ্জ্বল চিত্র বহন করছে। আপনি বলেছেন শিল্পোদ্যোগিদের সাহায্য করবার জন্য আপনি একটি নতুন প্রকল্প নিয়েছেন বর্তমান বছরে এই প্রকল্পের জন্য মোট ২৫০ কোটি টাকা ব্যয় চিহ্নিত করে ২৫ কোটি টাকা অর্থ অনুদানের জন্য বাজেটে বরাদ্দ করা হয়েছিল। প্রকল্পটির ক্ষেত্রে এত ভাল সাড়া পাওয়া গেছে যে আপনি আগামী আর্থিক বছরে ৩৫০ কোটি টাকায় অনুদান বাবদ ৩৫ কোটি টাকায় নিয়ে গেছেন। আমি বলছি এটাকে ৫০ কোটি টাকা করুন। আর এটাকে যাতে বাস্তবে রূপায়িত করা যায় তার জন্য যদি ব্যবস্থা গ্রহণ করতে পারতেন, ভাল হত। আমি এই বাজেটকে সমর্থন করতে পারছি না। এই বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ঈদ মহম্মদ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গত ১৭ই মার্চ মাননীয় অর্থমন্ত্রী—অসীম দাশগুপ্ত যে বাজেট পেশ করেছেন তাকে আমি সমর্থন জানাচ্ছি। কংগ্রেস থেকে যে ছাঁটাই প্রস্তাব নিয়ে আসা হয়েছে সেগুলোর বিরোধিতা করছি। দেশটা যখন বিদেশি ঋণ জর্জরিত, শর্তসাপেক্ষে বিশ্বব্যাঙ্ক থেকে ঋণ নিয়ে বিদেশি সাম্রাজ্যবাদীদের কাছে দেশটা যখন বিকিয়ে যাচ্ছে মুক্ত অর্থনীতির নামে বিদেশি ব্যবসায়িক, পুঁজিবাদীরা ভারতবর্ষের বাজার দখল করে নেবার চেষ্টা করছে সেই সময়ে দাঁড়িয়ে, সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে দাঁড়িয়ে তিনি যে বাজেট এখানে পেশ করেছেন, সেই বাজেট এর থেকে আর ভাল হতে পারে না। এই বাজেট যার মূল কথা হচ্ছে ক্ষমতার বিকেন্দ্রীকরণ, যার মূল কথা হচ্ছে দেশে অভ্যন্তরীণ যে সম্পদ

আছে সেই সম্পদ সৃষ্টি করে, তাকে কাজে লাগিয়ে দেশের কর্মসংস্থান বৃদ্ধি করা, উৎপাদন বৃদ্ধি করা। এই বাজেটে কর্মসংস্থানের কথা বলা হয়েছে, এই বাজেটে গ্রামীণ অর্থনীতিকে চাঙ্গা করার কথা বলা হয়েছে। মাননীয় অর্থমন্ত্রী স্বীকার করেছেন যে আমাদের দেশের পরিকাঠামো আরও ভাল হত যদি আমাদের হাতে অধিক ক্ষমতা থাকত। আমাদের কৃষি ব্যবস্থা, আমাদের সেচ ব্যবস্থা, রাস্তাঘাট আরও উন্নত করা যেতে পারত, আরও সম্প্রসারিত করা যেতে পারত। আমাদের রাজ্যের তরফে বারবার আমরা কেন্দ্রের কাছে দরবার করেছি রাজ্যের হাতে অধিক ক্ষমতা দিতে হবে। ক্ষমতার বিকেন্দ্রীকরণ করতে হবে। কংগ্রেস সরকার সেদিকে কর্ণপাত করেননি। যার ফলে আমাদের পাওনা থেকে আমরা বঞ্চিত হয়েছি। যে উন্নয়নের কথা আমরা ভেবেছি তা আমরা করতে পারিনি। কেন্দ্রে নতুন সরকার প্রতিষ্ঠিত হয়েছে। সেখানে নতুনভাবে পুনর্বিবেচনা হচ্ছে।

কেন্দ্র ও রাজ্যের মধ্যে সমন্বয় গড়ে তোলার জন্য আরও উচ্চ ক্ষমতা সম্পন্ন কমিটি করা হয়েছে। সেখান থেকে যদি আমরা ক্ষমতা আদায় করতে পারি তাহলে পশ্চিমবঙ্গের উন্নয়নের ক্ষেত্রে, দেশের উন্নয়নের ক্ষেত্রে আমরা আরও এগিয়ে যেতে পারব। পঞ্চায়েত ব্যবস্থার মাধ্যমে গ্রামীণ অর্থনীতির অনেক উন্নতি হয়েছে। আগে গ্রামীণ ক্ষেত মজুরদের সারা বছর কাজ থাকত না। ক্ষেতমজুররা যাতে সারা বছর কাজ পায় তার জন্য আমরা দীর্ঘদিন ধরে দাবি করেছি। গ্রামীণ ক্ষেতমজুররা পঞ্চায়েত ব্যবস্থার মাধ্যমে এখন সারা বছর কাজ পেয়েছে। সেচের সম্প্রসারণ হয়েছে, বিদ্যুতের অগ্রগতি হয়েছে। পঞ্চায়েত ব্যবস্থার মাধ্যমে রাস্তাঘাটের উন্নতি হয়েছে, কৃষির উন্নতি হয়েছে। আর্থিক সমীক্ষার রিপোর্টে দেখা গেছে যে ভারতের মধ্যে পশ্চিমবঙ্গ চাল উৎপাদনে প্রথম স্থান অধিকার করেছে। ভূমিসংস্কার করা হয়েছে, ভূমিহীনদের মধ্যে জমি বন্টন করা হয়েছে। জমির পাট্টা দিয়ে চাষের উন্নতি করা হয়েছে। পাট শিল্প একটা অর্থকরী ফসল। কিন্তু আমাদের দেশে পাট শিল্প মার খাচ্ছে। পাট শিল্পে ন্যায্য দাম পাওয়া যাচ্ছে না। আমরা দীর্ঘদিন ধরে কেন্দ্রীয় সরকারকে বলেছি যে জে. সি. আই.-কে দিয়ে পাট কেনার ব্যবস্থা করুন। কিন্তু কেন্দ্রীয় সরকার সেদিকে নজর দিচ্ছে না। আমরা রাজ্য সরকারের পক্ষ থেকে এই ব্যাপারে কেন্দ্রীয় সরকারের উপর চাপ সৃষ্টি করার চেষ্টা করব। যদি জে. সি. আই. পাট না কেনে তাহলে আমরা রাজ্য সরকারের নিয়ন্ত্রণাধীন ওয়েস্ট বেঙ্গল জুট কর্পোরেশন করার চেষ্টা করব। মুর্শিদাবাদ, নদীয়ায় প্রচুর পাট উৎপন্ন হয়। বেলডাঙ্গা সুগার মিল রাজ্য সরকার যখন অধিগ্রহণ করেছিলেন তখন বলা হয়েছিল বাই-প্রোডাক্ট তৈরি করা হবে। কিন্তু পরবর্তীকালে সেই কোম্পানি বিক্রি করে দেওয়া হল, বাই-প্রোডাক্ট হল না। আখের ক্ষেত্রে আমরা দেখেছি, আমাদের দেশে আখ চাষ মার খাচ্ছে। রামনগর সুগার মিল ঠিকমতো চিনি উৎপাদন করছে না। সেখানে বেসরকারি কোম্পানিকে দিয়ে পরিচালনা করার চেষ্টা করা হচ্ছে। বেলডাঙ্গা সুগার মিল বন্ধ হয়েছে, আহমেদনগর সুগার মিল চলছে না। আখের চাষের দিকে নজর দিতে হবে। অন্য দিকে পশ্চিমবঙ্গে শিক্ষা ব্যবস্থার সম্প্রসারণ হয়েছে। বহু কলেজ, স্কুল স্থাপিত হয়েছে। বহু জুনিয়র স্কুলকে হাইস্কুলে উন্নীত করা হয়েছে। তবে আমি মনে করি স্কুল করার ক্ষেত্রে সংকীর্ণ দৃষ্টিভঙ্গি পরিত্যাগ করতে হবে। যেখানে প্রয়োজন সেখানে স্কুল স্থাপিত হলে সাধারণ মানুষ উপকৃত হবে। পার্টিজগণের মাধ্যমে স্কুল করলে চলবে না। বাজেটে কন্ট্রাক্ট সিস্টেমের কথা

বলা হয়েছে। বলা হয়েছে শিশু শিক্ষার জন্য ১ হাজার শিক্ষক কন্ট্রাক্ট সিস্টেমে নিয়োগ করা হবে।

[3-50 — 4-00 p.m.]

তারা কি বেতন পাবেন, তাদের ভবিষ্যত নির্ধারণ কিভাবে হবে, তার কোনও পরিষ্কার চিত্র সেখানে নেই। তাদের রি-অ্যাপয়েন্টমেন্ট কিভাবে হবে, ডিস্ট্রিক্টে যে প্রাইমারি কাউন্সিল আছে, তারা দেবে, না, কিভাবে হবে, সেটা নির্দিষ্ট ভাবে বলা নেই, সেটা বলা দরকার।

বিদ্যুতের ক্ষেত্রে দেখছি কংগ্রেসের সেই প্রাচীন নীতির পরিবর্তন হয়নি। বলা হচ্ছে কোনও একটা মৌজায় কোনও বাড়িতে বা কিছু বাড়িতে বিদ্যুত গেলেই সেই মৌজা বৈদ্যুতিকরণ হয়ে গেল। ইন্টেন্সিফিকেশন স্কীমগুলো সম্প্রসারিত হচ্ছে না। রি-ভাইটালাইজেশন স্কীমে দেখছি তার চুরি হয়ে যাচ্ছে, ট্রান্সফরমার চুরি হয়ে যাচ্ছে, কাজ হচ্ছে না। রি-ভাইটালাইজেশন স্কীমের কাজ ঠিকভাবে করতে হবে। ইন্টেন্সিফিকেশন স্কীমের কাজও সঠিকভাবে করা দরকার। ৭৬ ভাগ গ্রামে বৈদ্যুতিকরণ করা হচ্ছে, সেখানে ৮৬ ভাগ করা হবে। সরকারি পলিসিতে দেখছি, কোনও অঞ্চলের মানুষ ২৫ পারসেন্ট টাকা দিলে সরকার ৭৫ পার্সেন্ট দেবে। কিন্তু প্রকল্পটি বাস্তবায়িত হচ্ছে না। এই পদ্ধতির সরলীকরণ করা দরকার এবং যাতে সাধারণ মানুষ, কৃষকের কাছে বিদ্যুৎ পৌঁছে দেওয়া যায়, সেচের সুযোগ পায় সেটা দেখতে হবে।

পেনশন ভাতা বলা হয়েছে। কৃষি ভাতা, বার্ধক্য ভাতা বলা হয়েছে। কিন্তু এই টাকাটা যাতে প্রতি মাসে তারা পেতে পারে, সেটা দেখতে হবে। বর্তমানে এই টাকা পেতে দেরি হচ্ছে এবং তারা অসুবিধার মধ্যে আছে।

স্বাস্থ্যের ক্ষেত্রে, আমরা কন্ট্রাক্ট সিস্টেমে ডাক্তার নিয়োগ করতে বাধ্য হচ্ছি। গ্রামীণ মানুষদের চিকিৎসার জন্য শহরে আসতে অনেক অসুবিধা থাকে। তাদের কথা বিবেচনা করে গ্রামীণ হাসপাতালগুলিতে চিকিৎসা ব্যবস্থা সম্প্রসারণ করে, যাতে সেখানেই ৭৫ পারসেন্ট রোগের চিকিৎসা করা যায়, সেইজন্য সেই হাসপাতালগুলির উন্নতি করার জন্য আবেদন করছি। সর্বশেষে এই বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, মাননীয় অর্থমন্ত্রী যে বাজেট পেশ করেছেন আমি সেই বাজেটের বিরোধিতা করে বক্তব্য শুরু করছি। মাননীয় অর্থমন্ত্রী মহাশয় তার বাজেট ভাষণে বিভিন্ন বিষয়ে অসত্য তথ্য পরিবেশন করেছেন এবং সরকারি পরিসংখ্যানগুলো বিভিন্ন ক্ষেত্রে ফুলিয়ে-ফাঁপিয়ে বলেছেন। এবং এই ভাবে তিনি এই রাজ্যের হত দরিদ্র অর্থনৈতিক চিত্রকে আড়াল করার চেষ্টা করেছেন, শুধু আড়াল করার চেষ্টাই করেননি এর দ্বারা হাউসকে তথা পশ্চিমবাংলার মানুষকে বিভ্রান্ত ও প্রতিফলিত করার চেষ্টা করেছেন। সেদিক থেকে বিষয়টা অধিকার ভঙ্গের পর্যায়ে পড়ে বলা যেতে পারে।

মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী মহাশয় তার এই বাজেটকে উন্নয়ন এবং কর্মসংস্থানমুখী বাজেট বলে দাবি করেছেন। কিন্তু কার্যক্ষেত্রে এই বাজেট উন্নয়ন বিমুখ এবং কর্মসংস্থান বিমুখ বাজেট। ওনার ভাবাবেগ থাকতে পারে, স্বপ্ন থাকতে পারে, কিন্তু

অর্থনীতিতে এগুলো চলে না, অর্থনীতি চলে যুক্তির উপর। সেই যুক্তির কস্টি পাথরে যদি বিচার করেন তাহলে দেখবেন এই বাজেটের সারবত্তা কিছু নেই।

প্রথমত উনি উন্নয়নের কথা বলছেন। এটা কিসের সঙ্গে জড়িয়ে আছে? এটা নির্ভর করে মূলধনী ব্যয়ের উপর, এর উপর কতটা গুরুত্ব দেওয়া হয়েছে তার উপর। কিন্তু এক্ষেত্রে রাজ্যের অর্থনীতির চেহারা কি, বাজেটের চেহারা কি? গত আর্থিক বছরের তুলনায় চলতি আর্থিক বছরে আপনাদের মূলধনী ব্যয় বাড়েনি, ৩০ শতাংশ কমে গিয়েছে। তাহলে উন্নয়ন কোথা থেকে হবে। কারণ স্থায়ী সম্পদ যন্ত্রাংশ, রাস্তাঘাট, বিদ্যুৎ—যাই বলুন না কেন, সব কিছুরই সংস্থান হবে এই মূলধনী ব্যয় থেকে। আপনি হয়ত যুক্তি দিয়ে বলবেন, আমি তো এবারে যোজনা ব্যয় শতকরা ২৪ ভাগ বাড়িয়েছি, তাতে উন্নয়ন হবে। বাজেটে যোজনা বরাদ্দ বাড়ানো যেতে পারে কিন্তু মূলধনী ব্যয় কি তার সঙ্গে সঙ্গতি রেখে বাড়ে? কারণ আপনাদের প্রশাসনিক ব্যয় যে ভাবে বাড়ছে তাতে যোজনা ব্যয়-বরাদ্দ কাট-ছাট হয়ে যাচ্ছে, যোজনা ব্যয় বাড়ছে না—বাস্তব ক্ষেত্রটা এই অবস্থায় রয়েছে। ফলে এটা বিচার্য বিষয়। আপনি উন্নয়নের একটা বিরাট চিত্র জনগণের সামনে হাউসে তুলে ধরেছেন। কিন্তু আপনাদের উন্নয়ন এবং কর্মসংস্থানের ফানুসটা বোধ হয় ফাঁস করে দিয়েছেন যোজনা কমিশনের ডেপুটি চেয়ারম্যান মাননীয় মধু দন্ডবতে তার প্রশ্ন-উত্তর-এর জবাবে। কারণ, উন্নয়ন যদি হয় তাহলে মাথাপিছু গড় আয় ৪,৯৪৫ টাকা, আর, সর্বভারতীয় জাতীয় গড় আয় হচ্ছে ৫,৪১৯ টাকা। স্বাধীনতার পর এই প্রথম পশ্চিমবঙ্গে মাথাপিছু বার্ষিক গড় আয় কমে গেল, এমন উন্নয়ন হচ্ছে।

[4-00 — 4-10 p.m.]

সেখানে ভারতবর্ষের অন্যান্য রাজ্যের বার্ষিক আয়ের চিত্র দিল্লি ১৭ হাজার টাকা, গুজরাট ১০ হাজার ৭২৩ টাকা, পাঞ্জাব ১০ হাজার ২২৩, মহারাষ্ট্র, গুজরাটে এই অবস্থা আপনি স্বশাসিত সংস্থার কথা বলছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, উনি বলেছেন শিল্পায়নে উৎপাদন বৃদ্ধি এমন হচ্ছে যে কর্মসংস্থানের জোয়ার বয়ে যাচ্ছে অথচ আজকে পশ্চিমবাংলায় বেকার সমস্যা সারা ভারতবর্ষের মধ্যে সবচেয়ে বেশি, তীব্র। বেকারদের জাতীয় গড়ের প্রায় দু গুণ এই রাজ্যে। এ রাজ্যে নথিভুক্ত বেকারের সংখ্যা ৬.০৬ ভাগ, সেখানে সর্ব ভারতীয় স্তরে হচ্ছে ৩.১৭ ভাগ। ডিসগাইজড আনএমপ্লয়মেন্ট অর্থাৎ চোরা বেকারির শতকরা হার পশ্চিমবঙ্গে ৮.১৩ ভাগ, সর্বভারতীয় ৬.০৯। নথিভুক্ত বেকার ৫৪ লক্ষ ২৬ হাজারে এসে দাঁড়িয়েছে এবং এই ভাবে বেকার সমস্যা বৃদ্ধির ফলে মাথাপিছু আয় আরও কমে যাচ্ছে। ফলে উন্নয়নমুখী এবং কর্মসংস্থানমুখী যে বাজেট তার দাবি সেটা যে কত অসার এই বাস্তব চিত্র তা প্রমাণ করছে। কর্মসংস্থানে আপনার লক্ষ্যমাত্রা ৫ লক্ষ বলেছেন। স্বনিযুক্তি প্রকল্পের চেহারাটা কি এই বিধানসভায় ১৩ মার্চ দেওয়া তথ্য থেকে স্বনিযুক্তি প্রকল্পের ভারপ্রাপ্ত মন্ত্রী যে তথ্য দিয়েছেন তাতে স্বনিযুক্তি প্রকল্পে আপনার লক্ষ্য মাত্রা তার ধারের কাছে যাচ্ছে না। শতকরা ৪.৮ এই হচ্ছে স্বনিযুক্তি প্রকল্পের চেহারা। গত ৬ বছরে সেসরু প্রকল্পে আপনার লক্ষ্যমাত্রা ২.১৫ লক্ষ সেই জায়গায় উপকৃত হয়েছে মাত্র ১০ হাজার ৪৫৬, শতাংশের হিসাবে দেখা যাচ্ছে ৪.৮ পারসেন্ট বা লেস দ্যান ফাইভ পারসেন্ট। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়,

আজকে শিল্পায়নের উজ্জ্বল চিত্র উনি তুলে ধরেছেন বিকল্প অর্থনীতির কথা বলছেন, ক্ষুদ্র শিল্পকে বাঁচিয়ে রাখার কথা বলছেন, বলছেন এর জন্য সরকারি উদ্যোগ নেবেন। এই উদ্যোগ নিয়ে কী অবস্থা? আজকে পশ্চিমবঙ্গের দেড় লক্ষ ক্ষুদ্রশিল্প বন্ধ, আর আড়াই লক্ষ শিল্প খুঁড়িয়ে খুঁড়িয়ে চলছে। ক্ষুদ্র শিল্প নিগম বা স্মল ইন্ডাস্ট্রি কর্পোরেশন যেটা এই ক্ষুদ্র শিল্পকে উৎসাহিত করবার জন্য, সহযোগিতা করবার জন্য, সেই ক্ষুদ্র শিল্প নিগম আজ চূড়ান্ত ব্যর্থ। এখানে ইন্ডাস্ট্রিয়াল জোনের শিল্পপতিরা এর বিরুদ্ধে অভিযোগ এনেছে যে এই নিগম যে চুক্তিবদ্ধ পরিকাঠামো দেবে, আলো দেবে, জল দেবে, বিদ্যুৎ দেবে তারা এই সমস্ত কিছুর ব্যবস্থা করতে ব্যর্থ হয়েছে চূড়ান্ত ভাবে। এগুলি দিতে তারা যেমন ব্যর্থ হয়েছে তেমনি তারা ক্ষুদ্র শিল্পের সম্প্রসারণের জন্য যে জমি চেয়েছিল সেখানে জমি দিতেও তারা ব্যর্থ হয়েছে, জমি দিতে পারেনি। ফলে এখানে বহুজাতিক সংস্থার শিল্পপতিদের অসম প্রতিযোগিতা বাঘের সাথে মেষ শাবকের লড়াইয়ের মতো অবস্থা আপনারা এই ক্ষুদ্র শিল্প নিগম সৃষ্টি করছেন।

ক্ষুদ্র শিল্প নিগমের যে মার্কেটিং সেকশন বা বিপণন বিভাগ আছে, তাদের কাজ হচ্ছে ক্ষুদ্র শিল্পগুলোর কাছ থেকে জিনিসপত্র কিনে সরকারের বিভিন্ন দপ্তরে সেগুলো বিক্রি করে দেওয়া এবং টাকা আদায় করা। গত কয়েক বছর ধরে সেই আদায় হচ্ছে না। ৫ কোটি টাকা আদায় করতে পারেনি। ফলে তারা সরকারের কাছে ৫ কোটি টাকা পায় এবং তাদের কাছে ক্ষুদ্র শিল্পগুলো পায়। টাকা বকেয়া পড়ে থাকার ফলে ক্ষুদ্র শিল্পগুলোয় চরম দুরাবস্থার সৃষ্টি হয়েছে। অথচ বিকল্প অর্থনীতির নামে এই ভাবে আপনি তদের বাঁচাবার চেষ্টা করছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এখানে বিকেন্দ্রীকরণের কথা বলা হয়েছে। 'দায়বদ্ধ বিকেন্দ্রীকরণ' শব্দটি শুনতে খুবই ভাল। ক্ষমতা বিকেন্দ্রীকরণ কথাটির মধ্যে একটা গণতান্ত্রিক চমক আছে ; কিন্তু এর মানে কি? এখানে যা হচ্ছে তা ক্ষমতা বিকেন্দ্রীকরণ নয়, ক্ষমতা বিকেন্দ্রীকরণের নামে দলবাজির বিকেন্দ্রীকরণ, দুর্নীতির বিকেন্দ্রীকরণ চলছে। দলবাজি এবং দুর্নীতির বিকেন্দ্রীকরণের মাধ্যমে ক্ষমতাকে আরও কেন্দ্রীভূত করে, কুক্ষিগত করে রাখার একটা প্রয়াস চালানো হচ্ছে। এটা অত্যন্ত মারাত্মক। এটা এতই নগ্ন এবং ব্যাপকভাবে ফুটে উঠছে যার ফলে ওয়ার্ল্ড ব্যাঙ্ক পর্যন্ত বলছে, 'না, পঞ্চায়েত দিয়ে হবে না, প্রকল্প রূপায়ণের জন্য এন. জি. ও.—বেসরকারি সংস্থা যদি দায়িত্ব না নেয় তাহলে টাকা দেওয়া হবে না। ' দায়-বদ্ধ বিকেন্দ্রীকরণের নামে আজকে প্রাথমিক বিদ্যালয় থেকে শুরু করে উচ্চ-মাধ্যমিক বিদ্যালয় পর্যন্ত পশ্চিমবাংলার মানুষকে উপহার দেবেন বলছেন। দায়-বদ্ধ বিকেন্দ্রীকরণের নমুনা তো বিভিন্ন ক্ষেত্রে পশ্চিমবাংলার মানুষ পাচ্ছে—পঞ্চায়েতগুলোর চূড়ান্ত দুর্নীতি। ৬০০ কোটি টাকা প্রতি বছর পঞ্চায়েতগুলোর মাধ্যমে খরচ হয়। তার কত কোটি টাকা প্রকৃত খরচ হয় এবং কত কোটি টাকা পঞ্চায়েত পরিচালকদের পকেটে যায়? বছরের পর বছর অডিট হয় না। কয়েক বছর ধরে জেলা পরিষদের অডিট বাকি। পঞ্চায়েত সমিতিগুলোর অডিট বাকি পড়ে আছে এবং গ্রাম পঞ্চায়েতেরও একই অবস্থা। বিকেন্দ্রীকরণের কথা বলছেন, ওটা শুনতে ভাল, কিন্তু ওটা ইতিমধ্যেই পশ্চিমবাংলার মানুষের মধ্যে আতঙ্কের সৃষ্টি করেছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আর একটা জিনিস আমি বলতে চাই—দুর্নীতি আজকে কোথায় চলে গেছে দেখুন—সংবিধানের ২০৫ ধারা অনুযায়ী বাজেট বহির্ভূত অতিরিক্ত খরচ হলে সেই খরচ বিধানসভা থেকে অনুমোদন করে নিতে হয়। অত্যন্ত আশ্চর্যের কথা পশ্চিমবাংলায়

১৯৮৫-৮৬ সালের পর থেকে গত ১১ বছর ধরে বাজেট বহির্ভূত অতিরিক্ত খরচের পরিমাণ ৫ হাজার কোটি টাকা। সেটা এখন পর্যন্ত বিধানসভা থেকে অনুমোদন করানো হয়নি। যদিও সংসদীয় রীতি অনুযায়ী পরের বছরই এই খরচ বিধানসভা থেকে বা সংসদ থেকে অনুমোদন করিয়ে নিতে হয়। কিন্তু পশ্চিমবাংলায় ১১ বছর ধরে তা পড়ে আছে। এর জন্য সি. এ. জি. খুব উদ্বেগ প্রকাশ করেছে। এই ধরনের রাজস্ব হিসাবের বিশৃঙ্খলা, সংবিধানের রীতি-নীতি লঙ্ঘন, সরকারের বিভিন্ন দপ্তরে, সরকারের অধীন বিভিন্ন বাণিজ্যিক সংস্থায় আর্থিক অনিয়ম, দুর্নীতি এ রাজ্যে মারাত্মকরূপ নিয়েছে। দীর্ঘকাল ধরে যদি এই অনিয়ম চলতে দিতে যান তাহলে আগামী দিনে এটা লাগাম ছাড়া জায়গায় যাবে।

[4-10 — 4-20 p.m.]

ক্যাগ-এর বিরূপ মন্তব্য করেনি। এইরকম ব্যতিক্রম পশ্চিমবাংলার ক্ষেত্রে নেই। মাননীয় অর্থমন্ত্রী বিকল্প অর্থনীতির কথা বলেছেন। কিন্তু মুখে বিকল্প অর্থনীতির কথা বললেও বাজেটে দেখছি সর্বক্ষেত্রে এই সরকার ঐ কেন্দ্রীয় সরকারের যে উদারনীতি, যে মুক্ত বাজার অর্থনীতি, যে বেসরকারিকরণের নীতি সেই নীতি নিয়ে চলেছেন—মুখে তিনি এই কথা বললেও। এবার আমরা বাজেটে দেখতে পাচ্ছি, ভ্যাট-ভ্যালু অ্যাডেড ট্যাক্স-এর ফলে বিক্রয় কর কমছে। আন্তঃরাজ্য বিক্রয় কর—যেমন, মোটর গাড়ির যন্ত্রাংশের উপর বিক্রয় কর, বিলাসবহুল হোটেল কর—এই সব জিনিসের উপর কর কমিয়ে কার্যত কেন্দ্রীয় সরকারের পথ অনুসরণ করে, উদার নীতির পথ অনুসরণ করে বেসরকারি সংস্থাকে আহ্বান করার চেষ্টা করেছেন। আজকে আই. এম. এফ., ওয়ার্ল্ড ব্যাঙ্ক, এশিয়ান ডেভেলপমেন্ট ব্যাঙ্ক প্রভৃতি বিদেশি সংস্থার কাছ থেকে যেভাবে কেন্দ্র জনবিরোধী শর্তে ঋণ গ্রহণ করছে আজকে পশ্চিমবঙ্গ সরকারও সেই পথে এগুচ্ছে। আজকে এ হেন দপ্তর নেই—শিক্ষা বলুন, স্বাস্থ্য বলুন, বন-সৃজন বলুন, পরিবেশ দূষণ বলুন, নগর-উন্নয়ন বলুন, মৎস্য চাষ বলুন সর্বক্ষেত্রে বিদেশি ঋণ—ওয়ার্ল্ড ব্যাঙ্কের ঋণ, বিশ্ব ব্যাঙ্কের ঋণ নিয়ে সেই একই পথে সেই জনবিরোধী শর্ত মেনে নিয়ে কল্যাণমূলক খাতে ব্যয় কাট-ছাঁট করা হচ্ছে এবং অপরদিকে জনগণের উপর ট্যাক্স চাপাচ্ছেন। আজকে সমস্ত মিউনিসিপ্যালিটিগুলির ক্ষেত্রে পানীয় জলের উপর জল কর বসাবার চেষ্টা করছেন। এই সরকার আজকে বেসরকারিকরণের পথে যাচ্ছেন। শিক্ষা ক্ষেত্রে, স্বাস্থ্য ক্ষেত্রে, সেখানেও বেসরকারিকরণের পথে যাচ্ছেন। এইসব কন্ট্রাক্ট সিস্টেম বলুন বা স্বাস্থ্য খাতে চিকিৎসা ক্ষেত্রে চার্জ বাড়িয়ে দেওয়া, ফ্রি বেড কমিয়ে দেওয়া—এই সমস্ত ওয়ার্ল্ড ব্যাঙ্কের যে সমস্ত অ্যান্টি-পিপল কন্ডিশন, সেই সমস্ত কন্ডিশন মেনে নিয়ে কার্যত কেন্দ্রীয় সরকারের নয়া অর্থনীতি, উদারনীতির পথ অনুসরণ করার চেষ্টা করছেন আর মুখে বলছেন বিকল্প অর্থনীতি। সেই জন্য বলছি, অর্থমন্ত্রীর ভাবাবেগ থাকতে পারে, স্বপ্ন থাকতে পারে, নির্বাচনী চমক থাকতে পারে, কিন্তু অর্থ শাস্ত্রের যুক্তি মেনে নিয়ে সেই যুক্তির বিচারে যাচাই করবেন। আপনার বাজেটে সারবত্তা কোথায়? এই কথা বলে বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**Shri Md. Abdul Karim Choudhary :** Hon'ble Deputy Speaker, Sir, with your kind permission I rise to participate the discussion on that

very Budget. Participating in the discussion I vehemently oppose the budget estimate 1997-98, presented by Hon'ble Finance Minister, Dr. Ahim Kumar Dasgupta and as it is full of big big talks and promises which never come true in the end of the Financial Year. Sir, for every economic development and progress in his speech the maintenance of law and order situation is very essential. The law and order situation in our state is very bad and badly deteriorated everyday. Everyday we hear killing murder, rape, lockup death, dacoities, robberies, police public clash. Everyday these are all happening.

Sir, the security of life and property of the common people is at stake. The new Home Minister perhaps is not capable to handle the Enforcement Branch properly because we seem him as a big ariogant and unkind to hear any agrieved person. Recently I saw in the newspaper that he refused to give entry in his Chamber three rape victim girls who came to him from North 24 Parganas. He did not hear them because they had no prior appointment to see him. The trend of the law and order situation in the State is not good and leading to civil war. Everyday we hear chaos and anarchies. So, the big talks of our Finance Minister will not come to serve the common people till the law and order situation is controlled. Sir, the districts of North Bengal are kept neglected for the last fifty years. I feel pain when I find that our Finance Minister has not made any proposal for the establishment of any heavy industry in North Bengal to accommodate the unemployed youths of those districts of North Bengal. The unemployed youths of those districts are not getting any chance of employment. Sir, I will tell that the Teesta project is not going to give any benefit to the farmers of North Bengal. Some days back the Irrigation Minister told regarding the financial crisis with regard to the implementation of the Teesta project. In the coming 10 years the people will not get any benefit from the Teesta project. Now, Sir, I come to a vital matter which is very important for the people of North Bengal. Our Islampur subdivision of West Dinajpur district is primarily an agricultural area. Our Finance Minister has given emphasis on agriculture. I was feeling then happy. Our entire sub-division is being ruined by the big tea planters. They had gone to our district to ruin it. Our grams are entirely related with agriculture. So, the Gram Sangram Committee has come out against the tea planters, big capitalists. For the last two years I told about it. I had written about it. The Government did not give any reply. Recently a district level meeting was held where the tea planters and managers were present. You had given the guideline that the agricul-

tural land and the land of the Teesta Command area and the vested land should not be encroached by the tea planters.

All the guidelines, norms of the Government they did not get The District Magistrate held meeting. He has said that tea planters have violated the Government guidelines and made tea gardens. He has already sent the report to the State Government for further instructions. The District Magistrate is awaiting for instructions. The District Magistrate of Uttar Dinajpur has stated that the people have taken an agitation programme, Gardania programme—push back programme on and from 24th February to 25th March, 1997 which is going to stay for a month. The District Magistrate has asked the people to stop it because he has said. 'I have sent the report to the State Government if any thing does not come from the Government, then we will take action against the tea planters'. Now, 25th March is going to end. The Sangram Committee will take its programme—Gardania—push back programme and the Sangram Committee will save agriculture of that area by any means. They will hold peaceful meeting, 'Abhijan'. It is going on like this for the last two years. No untoward incident takes place. This time also if the Government does not give any instruction to the District Magistrate, to take action against tea planters, then our people will come out to stop all the tea planters coming to our Islampur Sub-Division. You will see that there will be a chaos, which I apprehend but our people will remain restrained and they will not attack any people but they will stop the vehicles of tea planters moving and coming to the villages. So, I say that in the coming month of April, if the District Magistrate does not take any step to stop the tea planters and take action against them, they our Sangram Committee will launch its programme—push back programme i.e. Gardania programme. This is my request to the Hon'ble Finance Minister who has given much emphasis on Agriculture. Please save the agriculturists of Islampur Sub-Division. With these words I oppose the budget of the Hon'ble Finance Minister, Thank you.

[4-20 — 4-30 p.m.]

**শ্রী পুর্নেন্দু সেনগুপ্ত ঃ** মাননীয় চেয়ারম্যান মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী মহাশয় যে বাজেট বিধানসভায় পেশ করেছেন আমি তাকে সমর্থন জানাচ্ছি এবং বিরোধীদলের পক্ষ থেকে যে সমস্ত ছাঁটাই প্রস্তাব এসেছে তার আমি বিরোধিতা করছি। এই বাজেটে সংখ্যা লঘিষ্টের স্বার্থ না দেখে পশ্চিমবঙ্গের সংখ্যাগরিষ্ঠ অংশের স্বার্থ দেখা হয়েছে এবং তাদের কথা বলা হয়েছে। স্যার, আমরা জানি, গ্রোবালাইজেশনের নাম করে মার্কিন সাম্রাজ্যবাদ, আই. এম. এফ. ওয়ার্ল্ড ব্যাঙ্ক এবং গ্যাট চুক্তির মাধ্যমে কিভাবে উন্নয়নশীল দেশগুলির বাজার দখল করার জন্য বা

কব্জা করার জন্য নেমেছে। দুঃখের বিষয় কেন্দ্রের প্রাক্তন কংগ্রেস সরকার ১৯৯১ সাল থেকে যে নয়া উদার অর্থনীতি গ্রহণ করেছিলেন তার ফল হিসাবে আমাদের রাজ্যেও তার ঢেউ লেগেছে। আমরা ছেলেবেলায় পড়েছিলাম, ব্রিটিশ আমলে আমাদের দেশের কৃষক সমাজ ঋণগ্রস্ত হয়ে জন্মগ্রহণ করেন এবং ঋণ মাথায় নিয়ে মারা যান, আর স্বাধীনতার ৫০ বছর পরে আমাদের শিশুরা এখন জানবে, ভারতবর্ষের মানুষ বৈদেশিক ঋণের বোঝা নিয়ে বসবাস করেন। এখানে নতুন শিশু যে জন্মাবে তাকে ঋণের বোঝা নিয়ে বেঁচে থাকতে হবে। আপনারা জানেন, ১৯৯১ সালে যেখানে আমাদের ১.৬৩ লক্ষ কোটি টাকা বৈদেশিক ঋণ ছিল, সেই ঋণ ১৯৯৬ সালে এসে দাঁড়িয়েছে ৩.১৫ লক্ষ কোটি টাকা। আমাদের দেশের বৈদেশিক ঋণ পরিশোধ করতে এখন পর্যন্ত ঋণ নেওয়া হয়েছে ১২,৬৪৯ কোটি টাকা। সুতরাং আমাদের মতো অঙ্গরাজ্যগুলিকে রাজ্য-বাজেট রচনা করতে হয় তখন এই বৈদেশিক ঋণের বেড়াজালের মধ্য দাঁড়িয়েই সেটা করতে হয়। ফলে সাধারণ মানুষের উপর করের বোঝা চাপিয়ে তাদের বাজেট রচনা করতে হয়। সেদিক থেকে আমাদের অর্থমন্ত্রীর কৃতিত্ব, তিনি আমাদের পশ্চিমবঙ্গকে নয়া ঔপনিবেশিক নীতির হাত থেকে বাঁচাবার জন্য বিকল্প অর্থনীতির কথা বলেছেন। আমাদের দেশে ব্যাঙ্ক জাতীয়করণ করা হয়েছে। কিসের জন্য ব্যাঙ্ক জাতীয়করণ করা হয়েছিল? যাতে আমাদের দেশের সাধারণ মানুষ ব্যাঙ্কের কাছ থেকে ঋণ পান তার জন্য। কিন্তু আমরা দেখলাম, বছর ছয় আগে যে নীতি গ্রহণ করা হল তার ফলে ৪০ পারসেন্ট ব্যাঙ্ক আমানতের টাকা যা পাওয়া যেত সেটা এখন এসে দাঁড়িয়েছে ৪ পার্সেন্টে। ফলে একজন গরিব বর্গাদার-চাষী যদি ৫,০০০ টাকা ঋণ চান তাহলে তিনি আমানতের ৪ পার্সেন্ট পাবেন। তারজন্য আমাদের অর্থমন্ত্রী বলতে চেয়েছেন যে, সমবায় ব্যাঙ্কগুলিকে গ্রামাঞ্চল পর্যন্ত পৌছে দিতে হবে যাতে সেখান থেকে সাধারণ মানুষ ঋণ নিতে পারেন। আমরা জানি, আমাদের দেশে সাধারণ মানুষ আমানতে ৭৬ পার্সেন্ট ব্যাঙ্কে জমা রাখে। সেখান থেকে ঋণ হিসাবে ৮০ ভাগ টাকা নিয়ে যায় দেশের বড় বড় সব শিল্পগোষ্ঠী এবং তারা ৪৩ হাজার কোটি টাকার ঋণ অনাদায়ী রাখে। সুতরাং, আমাদের ব্যাঙ্কিং প্রথা যা ছিল, তাই আছে যদিও তার জাতীয়করণ করা হয়েছিল সাধারণ মানুষের স্বার্থে, কিন্তু সেখান থেকে সরে এসে বিগত কংগ্রেস সরকার ১৯৯১ সাল থেকে বোঝাটা হটাতে আরম্ভ করলেন, অর্থাৎ দেশের ১৫ পারসেন্ট মানুষের স্বার্থে তারা সাধারণ মানুষের স্বার্থ জলাঞ্জলি দিলেন। আমাদের রাজ্যে বাজেট বরাদ্দ বেড়েছে, কিন্তু যতটা বাড়ানো উচিত ছিল ততটা বাড়েনি। অষ্টম যোজনা থেকে তৎকালীন কেন্দ্রীয় সরকার বিশেষ করে সেচ, বিদ্যুৎ এবং রাস্তার ক্ষেত্রে বরাদ্দ কমিয়ে দিতে আরম্ভ করেছিলেন এবং তারফলে ছয় বছরের মাথায় যখন পর্যালোচনা করা হয়, দেখা যায় এক্ষেত্রে আমাদের একটা বেহাল অবস্থা। আমরা একথা জানি, আমাদের রাজ্যে যে সমস্ত জাতীয় সড়ক রয়েছে তার সম্পূর্ণ টাকা কেন্দ্রীয় সরকার দিচ্ছেন না। পূর্বতন কেন্দ্রীয় সরকার এক্ষেত্রে টাকা পরিশোধ করে যাননি, অথচ রাজ্য সরকার সেটা খরচ করেছেন।

[4-30 — 4-40 p.m.]

এই নিয়ে আমরা প্রশ্ন তুলতে পারি। কিন্তু আমরা ঠান্ডা মাথায় ভাবি এই সব জিনিস। আমরা এই কথা অস্বীকার করতে পারব না, আমাদের রাজ্যে ১৯৫২ সাল থেকে আরম্ভ

করে ১৯৬৬ সাল পর্যন্ত আমাদের রাজ্যের মানুষকে দুর্ভিক্ষের কবলে পড়তে হত। সেই সময় মানুষ বি. ডি. ও. অফিসে খাদ্যের দাবিতে মিছিল করেছে। আপনারা বলুন ১৯৮০ সালের পর থেকে আমাদের রাজ্যে কোনও ভুখা মিছিল বার হয়েছে? আপনারা বিরোধী হয়েও কোনও ভুখা মিছিল আপনারা বার করতে পারেননি। তার কারণ এখানে ভূমিসংস্কার হওয়ার ফলে আমাদের পশ্চিমবাংলায় খাদ্যের উৎপাদন বেড়েছে। আমরা ধান উৎপাদনে ভারতবর্ষের মধ্যে প্রথম স্থান অর্জন করেছি। অন্যান্য রাজ্যে দারিদ্র্য সীমার নিচে বাস করে ৩৫ শতাংশ মানুষ। আমাদের পশ্চিমবাংলার তুলনায় তারা অনেক নিচে।

(এই সময় নীল বাতি জ্বলে ওঠে)

আমি আমার বক্তব্য শেষ করে আনছি। আমি এই কথা বলতে চাই যে আমাদের এখানে আমরা কৃষি শ্রমিকদের স্বার্থে, নিপীড়িত মানুষের স্বার্থে বঞ্চিত মানুষের স্বার্থে যারা অনাথ তাদের স্বার্থে পরিকল্পনা করি। আমাদের এখানে যে ডিস্ট্রিক্ট প্ল্যানিং কমিটি রয়েছে, পঞ্চায়েতগুলি রয়েছে সেখানে কাজের গতি বাড়াতে চাই। প্রথম যুক্তফ্রন্ট, দ্বিতীয় যুক্তফ্রন্টের আমলে এবং বামফ্রন্ট সরকারের প্রথমের দিকে যে কাজের গতি ছিল এখন সেটা কিছুটা স্তিমিত হয়ে গেছে শ্লথ হয়ে গেছে। আমাদের যে উন্নয়নমূলক কাজ হচ্ছে সেখানে বেশি সংখ্যক মানুষকে সেই উন্নয়নমূলক কাজে জড়াতে হবে। আমাদের উন্নয়নমূলক কাজে, বিরোধী দলের হলেও সে যদি গরিব মানুষ হন, তার প্রস্তাব যদি যুক্তি সম্মত হয় তাহলে সেই প্রস্তাবকে মানতে হবে সেই কারণে আমরা গ্রাম সংসদ করেছি। সেখানে কে কোন রঙের সেটা দেখার দরকার নেই। সেখানে তার কথাটা যদি সঠিক হয় তাহলে তার কথাটা মানতে হবে। এই ধরনের মানসিকতা নিয়ে আমাদের চলতে হবে। এক দিকে আমাদের দায়িত্ব বোধ রয়েছে অন্য দিকে আমাদের দক্ষ পরিকল্পনা করতে হবে। আমাদের মেদিনীপুর শহর স্বাধীনতা আন্দোলনের পীঠস্থান। সেখানে একটা মেডিক্যাল কলেজ করার জন্য শিলান্যাস করা হয়েছে গত বছর। সেই শিলান্যাসকে কাজে রূপ দেওয়ার জন্য কেন এই আর্থিক বছরে অর্থ বরাদ্দ করা হবে না? সুবর্ণরেখা প্রোজেক্ট এবং কংসাবতী ব্যারেজ প্রকল্প ব্যাপারে কি হল।

(এই সময় মাইক বন্ধ হয়ে যায়)

**Shri Nar Bahadur Chhetri :** Hon'ble Chairman, Sir, our Honourable Finance Minister has presented a Budget for our State for the fifteen consecutive years. I know, he is one of the renowned economists of our time. He has initiated some of the good measures for the welfare of the general public, like—opening of 1,000 Primary centres, opening of 347 secondary Schools, opening of 50 new Polytechnic centres etc. I would like to congratulate our Finance Minister for initiating these good measures. But there are some grey spots in the Budget.

Some of the very genuine aspirations of the people have not been fulfilled. Darjeeling Hills does not get its due fund from the budget which is deplorable and most unfortunate. Sir, there is, all of you know,

some short of quarreling between the DGHC and the Government of West Bengal about outlays of fund of the DGHC. You know, Sir, DGHC is the brain-child of the West Bengal Government. What I think is that Government of west Bengal should provide adequate fund and the aspirations of the hill people would be fulfilled. But, time and again, there is allegations that DGHC does not get adequate fund of it. There is quarrel over that DGHC does not get much fund for it. There is a wide gap between the outlays and actual receipts. I think, there should be a goodwill and co-ordination between the State Government and DGHC. So, I request Hon'ble Finance Minister to publish a white paper over the last 10 years about how much money has earmarked for the DGHC and how much money has been actually given to them. Next issue, I would like to raise here about the problem of housing in Darjeeling. Sir, everyone knows Darjeeling is one of the best tourist spot not only of West Bengal but whole country. Most of the Houses as a result, have been converted either as a hotel or holiday homes causing inconvenience to the common people. So many Government employees are there and across the state many people of Darjeeling and most of them are not provided with government quarters. They are facing great difficulties to stay at Darjeeling. College professors are there. Government employees are there. There is a great problem of housing over the year. We see so many housing schemes are initiated here and there all over the West Bengal. Siliguri has got much money for the construction of housing. Calcutta has this type of project. Durgapur has also this type do project. But so far as hills are concerned, not a single penny has been spent for housing. Though, we have a housing department here. A few years ago DGHC has submitted a plan to the Government of West Bengal demanding some amount of money for building a satellite township in Darjeeling. I personally request the Hon'ble Finance Minister to see it so that satellite township proposal gets cleared.

[4-40 — 4-50 p.m.]

Next Issue, I would like to point out the plight of Tea gardens. Sir, In Darjeeling Britishers had established 125 Tea gardens. At the moment about 50 tea-gardens have been closed and seventy five are functioning. Almost all the tea-gardens are sick and health and hygiene are not gien. So I request the Finance minister to provide some type of assistance to tea-gardens so that workers working over there could get some type of help from the Tea gardens and fruits of development is provided to the tea-garden workers. This much. Thank you.

**শ্রী তাপস ব্যানার্জি ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, গত ১৭ই মার্চ তারিখে আমাদের অর্থমন্ত্রী বাজেট ভাষণের প্রারম্ভেই পশ্চিমবঙ্গে একটি বিকল্প বাজেট রাখছেন এই কথা ঘোষণা করেছেন। আমার যা সামান্য ধ্যান ধারণা তাতে মনে হয়েছে এটা কখনওই বিকল্প বাজেট হতে পারে না। অনেক অর্থনীতির ছাত্র আছে তারা এই বিষয়টা ভাল করে বুঝতে পারবেন। আমার মনে হয় এই বাজেটের ফলে পশ্চিমবঙ্গ নির্বিকল্প সমাধি লাভ করবে। এই বাজেট পড়ে শুধু এইটুকুই বলতে পারি যে, এতে আছে কেবল আশা করি, লক্ষ্য করা যাবে, ধরে নেওয়া যাবে ইত্যাদি এসব কথাগুলো। এই বাজেট বইটা পড়ে এইটুকুই বুঝেছি যে, এটা সম্পূর্ণ অসত্য কথায়, ধাপ্পায় এবং ভাঁওতায় ভরা। এই বাজেট বইটা ১২৫ পাতার, তারমধ্যে কেবলই দায়বদ্ধতার কথা বলা হয়েছে। আপনি দায়বদ্ধতা কোথায় এত দেখছেন, বিগত ২০ থেকে ২২ বছর ধরে শিক্ষাক্ষেত্রে বলুন, কিংবা আপনার কোনও ডিপার্টমেন্টের দায়বদ্ধতা দেখতে পাচ্ছেন, আমি জানি না। আমি তো আপনি বা আপনার মন্ত্রী সভার কোথাও কোনও দায়বদ্ধতা দেখতে পাচ্ছি না। যদি সেই দায়বদ্ধতাই থাকত তাহলে মাধ্যমিক শিক্ষার প্রশ্নপত্র ফাঁস নিয়ে যে কান্ড ঘটে গেল তাতে শিক্ষামন্ত্রী যদি পদত্যাগ করতেন তাহলে তো আর বামফ্রন্ট সরকার আর উঠে যেত না বরং তাদের ভাবমূর্তি আরও ভাল হত। সুতরাং ক্ষমতার বিকেন্দ্রীকরণ করার কথা যে বলেছেন তা মোটেই করতে পারেননি। এই সত্য কথাটা তো বলবার আপনার উপায় নেই, বলতে গেলেই তো আপনাদের আরেক মন্ত্রী আপনার গলা টিপে ধরবেন। আমাদের কাছে সমস্ত কিছু খবরই আসে, সুতরাং এখবরও জানি। আপনি ক্ষমতার বিকেন্দ্রীকরণের কথা বলছেন? জেলা পরিষদের চেয়ারম্যান একটা কমিটি বা সাব কমিটির মেম্বার হতে পারে, কিন্তু সমস্ত কমিটির মাথায় বসে থাকতে পারে না। সুতরাং এরপরেও কি করে আশা করছেন যে একটা সুন্দর ক্ষমতার বিকেন্দ্রীকরণ করে একটা রাজ্য চলবে। তারপরে ভূমি সংস্কারের কথা বলেছেন, হাউসে যখনই আলোচনা হয় আপনাদের প্রত্যেকেই বলেন যে, এমন ভূমি সংস্কার আর কোথাও হয়নি, পৃথিবীর আর কোথাও হয়নি, কিন্তু সত্যি কি ভূমি সংস্কার হয়েছে? ভূমি সংস্কারের নামে গরিব মানুষের হাতে বেশি করে ভূমি দিয়েছেন কিন্তু যদি তাদের বীজ তুলে না দেন এবং বেশি করে অ্যাসিস্ট্যান্স না দেন তাহলে তারা চাষ করবে কি করে? শুধু জমি দিলেই কি চাষ হয়ে যাবে, শস্য উৎপাদন হবে? কংগ্রেস আমলে তো শুনি জোতদার জমিদার শ্রেণীই বেশি ছিল, বড় কৃষকরা ছোট কৃষকদের শোষণ করত।

আজকে ঐ সমস্ত ছোটখাটো কৃষকরা যারা জমির পাট্টা পেয়েছে তারা ঐ সমস্ত জমিগুলি বড় একজন জমির মালিকের কাছে জমা রাখছে, সে চাষ করছে। ফলে ভূমি সংস্কারের যে সুফল তা কাগজে কলমেই রয়ে গেছে। কিন্তু গ্রামগুলিতে তা দেখতে পাওয়া যাচ্ছে না। আপনি বলেছেন, বাজেট বইতে ২১ পাতায়, ১ হাজার প্রাথমিক শিক্ষাকেন্দ্র স্থাপন করা হবে। এই যে ১ হাজার প্রাথমিক বিদ্যালয় এর নির্দেশ জারি হয়েছে, এইগুলি গ্রাম স্তরে হবে, এইগুলি কারা করবে, কখন হবে? তারপর বলেছেন, ৩৪১টি এই ধরনের পঞ্চায়েত সমিতির তত্ত্বাবধানে এবং সংশ্লিষ্ট শিক্ষা কমিটির পরিচালনায় উচ্চ মাধ্যমিক বিদ্যালয় স্থাপিত হইবে। তাহলে তো সামনের বছর থেকে মেনশন আওয়ারে কেউ আর প্রাথমিক স্কুলের দাবি করবে না। আমার মনে হয়, এর চেয়ে বড় ধাপ্পা আর কিছু হতে পারে না। প্রাথমিক স্বাস্থ্যর

কথা মনে রেখে আপনি প্রাথমিক স্বাস্থ্য সম্বন্ধে বলেছেন, প্রাথমিক স্বাস্থ্য তো কোথাও নেই। গ্রামেতে মিনিমাম চিকিৎসা কেউ পায় না। আপনি বলেছেন, প্রাথমিক স্বাস্থ্য (চিকিৎসা) দেওয়া হবে, নলবাহী পানীয় জল দেবেন। এমনিতে আপনি জল দিতে পারছেন না, তার উপর নলবাহী পানীয় জল দেবেন, এর চেয়ে বড় হাস্যস্পদ আর কি আছে? আমি নিজে আসানসোল টাউনের ছেলে, আসানসোল শহরে ওখানে জল নেই, ওখানে পাইপ লাইনে জল দিতে পারেন না, জল নেই। মাননীয় মন্ত্রী কালকে ওখানে মিটিং করেছেন, ওর লোকেরাও বলবেন জল নেই। কতদিন আর অসত্য কথা বলবেন। আপনাদের সদস্যরাও প্রতিদিন এখানে পানীয় জলের দাবি রাখছেন। আমার মনে হয় এতবড় বাজেট না করে যদি বলতে পারতেন স্পেসিফিক্যালি এই এই জিনিসগুলি করতে পারছি তাহলে ভাল হত। যাই হোক আমি এই বাজেট বক্তৃতাকে সমর্থন করতে পারছি না, এই বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমতী নন্দরানী দল ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, মাননীয় অর্থমন্ত্রী অসীমকুমার দাশগুপ্ত মহাশয়, গত ১৭ই মার্চ, '৯৭-'৯৮ সালের ব্যয়-বরাদ্দ যে বাজেট এখানে রেখেছেন, তাকে আমি পূর্ণ সমর্থন জানাচ্ছি। সমর্থন জানাচ্ছি, এই কারণে, আজকে একটা যুক্তরাষ্ট্রীয় কাঠামোয় সর্বভারতীয় প্রেক্ষাপটে দাঁড়িয়ে এই বাজেট একটা বিকল্প প্রতিফলন ঘটিয়েছে। মাননীয় চেয়ারম্যান স্যার, আপনি জানেন, পশ্চিমবাংলার সাধারণ মানুষের স্বার্থে সামগ্রিকভাবে রাজ্যের স্বার্থে এই বাজেট তৈরি হয়েছে এবং এই বাজেটের মাধ্যমে মাননীয় অর্থমন্ত্রী মহাশয় যে বিষয়গুলি আরোপ করেছেন, যে অবস্থার উপর দাঁড়িয়ে, তা হল কৃষি এবং শিল্পের উপর গুরুত্ব আরোপ করতে চাইছেন। বাণিজ্যের বিস্তার ঘটিয়ে কর্মসংস্থানের একটা প্রস্তাব এখানে রেখেছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি শুধু মাননীয় বিরোধী দলের সদস্যদের ভাবতে অনুরোধ করব বাজেটে যে বিষয়গুলির উপর গুরুত্ব আরোপ করা হয়েছে, সাধারণের সুবিধার জন কিছু কথা এতে আছে, কিছু শিল্পপতি তাদের শিল্প পশ্চিমবাংলা থেকে অন্যত্র স্থানান্তর করতে চাইছেন, এর দ্বারা আমাদের রাজ্যে নূতন করে বেকার সমস্যা সৃষ্টি হবে। এই প্রবণতাটি রোধ করার জন্য আমাদের যে বাজেট পেশ হয়েছে, তাতে কিছু কথা এর মধ্যে আছে।

[4-50 — 5-00 p.m.]

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কিছু বিলাস সামগ্রী যা সমাজের উঁচু স্তরের মানুষ ব্যবহা করে তার উপর অর্থমন্ত্রী কিছু কর আরোপ করতে চেয়েছেন। কর পদ্ধতির সরলীকর করতে চেয়েছেন সারচার্জ ২০ পারসেন্ট থেকে ১৫ পারসেন্ট করার প্রস্তাবও এই বাজে আছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বিরোধী দলের বন্ধুরা বারবার বলার চেষ্টা করেছেন এ বাজেট অসত্য, ভুল, চমক। সামনে পঞ্চায়েত নির্বাচন, অসীম দাশগুপ্ত নতুন করে ভাঁওতা দেওয়ার চেষ্টা করেছেন। আমি বিরোধী দলের বন্ধুদের বলতে চাই, আপনারা পশ্চিমবাংলা ২৮ বছর ছিলেন, দিল্লিতে প্রায় ৪৭ বছর রাজত্ব করে গেছেন। পশ্চিমবাংলায় যখন ছিলে পশ্চিমবঙ্গের চেহারা কি ছিল? ৫৯ সালে খাদ্য আন্দোলনে মানুষ কলকাতায় এসেছি খাদ্যের দাবিতে। তাদের ওপর গুলি চালিয়েছিলেন। ৮০ মানুষকে জীবন দিতে হয়েছিল। চাপে পড়ে ৫৩ সালে জমিদারি প্রথা উচ্ছেদ করেছেন, কাগজে কলমে। ৫৩ সালে জমিদারি প্রথা উচ্ছেদ করে ৫৫ সালে গিয়ে ভূমি সংস্কার করলেন। ৫৩ সালে [illegible] জমি কাগজে কলমে

নিলেন, তাদের ক্ষতিপূরণ দিলেন। কৃষককে জমি দিলেন না। বেনামে স্বনামে জমি রাখলেন। ৬৭ সালে একটা পরিবর্তন হল। আপনারা তো বলেন আপনারাই মানুষকে জমি দিয়েছি, জমি দেওয়ার কৃতিত্ব বামফ্রন্ট সরকারের নয়, ৬৭ সালে একটা পরিবর্তন হল। সেই পরিবর্তনের উপর দাঁড়িয়ে জমি আন্দোলন হয়েছিল। বেনামি সেই জমি কৃষকরা পেয়েছে, ভূমিহীন কৃষকরা পেয়েছে এবং এটা বলা হয়েছিল আইন করে কৃষককে জমি দেওয়া যাবে না। কৃষককে বেনামি জমি ধরতে হবে তারপর সরকার সাহায্য করবে। এই ঘটনা ঘটেছে। ৪৭ বছর দিল্লিতে ছিলেন। কি করেছেন? ধনতন্ত্রের পথে দেশের বিকাশ ঘটাতে চেয়েছিলেন। অর্থনৈতিক স্বনির্ভরতাকে নস্যাৎ করে দিয়ে, ধনতন্ত্রের পথে দেশের বিকাশ ঘটাতে গিয়ে আপনারা হোঁচট খেলেন। তারপর আপনাদের অর্থমন্ত্রী মনমোহন সিং, তার নয়া অর্থনীতির প্রচার আপনারা করলেন। তরতর করে দেশের অগ্রগতি ঘটবে। ৯১ সালে মনেমোহন সিং একটা শর্ত আরোপ করলেন। বিদেশিদের কাছ থেকে ঋণ নিতে শুরু করলেন। যে ঋণের পরিমাণ ৯৬ সালে গিয়ে দাঁড়ালো ১১ হাজার ৭৩ কোটি টাকা। সেই ঋণ যখন শোধ দিলেন তখন সেটা দাঁড়িয়েছে ১২ হাজার ৬৪৯ কোটি টাকায় অর্থাৎ গোটা দেশটাকে ঋণের জালে জড়িয়ে দিলেন। আমার দেশের কৃষক, আমার দেশের শ্রমিক যা উৎপাদন করে সেগুলো তারা ভোগ করতে পারছেন না। আমার দেশের জিনিস আজ বাইরে চলে যাচ্ছে। আমার দেশের মানুষের যা প্রয়োজন তা বাইরে থেকে আনতে হবে। তার জন্য শর্ত হিসেবে কি করলেন? আমদানি শুল্ক তুলে দিতে লাগলেন। ভারতবর্ষের বাজার দখল করে নিল বিদেশি সাম্রাজ্যবাদী শক্তি। দীর্ঘদিন ধরেই তাদের লোলুপ দৃষ্টি ছিল, আপনাদের আমলে সেই সুযোগ তারা পেয়ে গেল। আমদানি শুল্ক তুলে দেওয়ার ফলে বিদেশি জিনিস ভারতবর্ষের বাজার আসতে লাগল। ভারতবর্ষের বাজার খুলে দিয়ে দেশীয় শিল্পকে ঠেলে দিলেন অসম প্রতিযোগিতার মুখে। এই অসম প্রতিযোগিতায় দেশীয় শিল্পগুলো দূর্বল হতে শুরু করল।

শুধু কি তাই? এর দ্বারা কি হল? এর দ্বারা আমদানি ও রপ্তানির মধ্যে ব্যবধান বাড়ল। আজকে দেখছি অসম বিকাশের ফলে দেশে শিল্প উৎপাদন কমে গেল। উৎপাদন কমেছে আপনাদের আমলে। ১৯৯০-৯১ সালে যেখানে শিল্পের বার্ষিক উৎপাদন বৃদ্ধির হার ছিল ৮.৪ পারসেন্ট সেখানে ১৯৯৬-৯৭ সালে শিল্পের বার্ষিক উৎপাদন বৃদ্ধির হার ৬.৬ পার্সেন্ট। আপনাদের আমলে কৃষির ক্ষেত্রে বার্ষিক উৎপাদন বৃদ্ধির হার ৩.৬ থেকে কমে দাঁড়িয়েছে ১.৪ পার্সেন্টে। দেশটাকে আপনারা কোথায় নিয়ে গিয়েছেন। এই অবস্থার উপর দাঁড়িয়ে পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার শিল্পের ক্ষেত্রে প্রভূত উন্নতি করেছেন। আগে পশ্চিমবঙ্গে শিল্পের ক্ষেত্রে লাইসেন্স পাওয়ার ব্যাপারে বৈষম্য ছিল। শিল্পের দিকে আমাদের রাজ্য ৪ নম্বরে ছিল এবং মহারাষ্ট্র, গুজরাট শিল্পের লাইসেন্স পেত, কিন্তু আমরা পেতাম না। আপনারা যখন ছিলেন তখন হলদিয়ায় একটা জাহাজ মেরামতির কারখানা হওয়ার কথা ছিল। কিন্তু সেটা উড়িষ্যার পারাদ্বীপে চলে গেল। আপনারা এর কোনও প্রতিবাদ করলেন না। আপনাদের আমলে এইসব ঘটনা ঘটেছে। মেধাসত্ত্বের ব্যাপারে বলা ছিল যা বাজেটের মধ্যে আছে, দেশে মেধাসত্ত্বর কাজ হবে। কিন্তু আপনাদের আমলে ডাঙ্কেল প্রস্তাবের মধ্যে দিয়ে আপনারা মেধাসত্ত্ব আইনের পরিবর্তন করেছেন এবং বলেছেন যে অভ্যন্তরীণ ক্ষেত্রে এর প্রয়োগ করা যাবে না এবং গবেষণা করা যাবে না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, তারা নয়া অর্থনীতির এই

ব্যবস্থা চালু করেছেন। এই যে জায়গা থেকে দেশের অর্থনৈতিক উন্নয়ন ঘটানো সম্ভব সেই জায়গা বিদেশি সংস্থার হাতে দিতে সাহায্য করেছেন। দেশের স্বল্প সঞ্চয়, যার উপর আর্থিক উন্নয়ন নির্ভরশীল সেখানেও বিদেশী শক্তির অনুপ্রবেশ ঘটিয়েছেন। এর ফলে মূল্য বৃদ্ধি হয়েছে, বেকার সমস্যা তৈরি হয়েছে। আজকে বিরোধী দলে' যারা আছেন তারা বলেন বামফ্রন্ট সরকারের আমলে বেকার সমস্যা বেড়ে গেছে। কিন্তু বেকার সমস্যা বাড়ার জন্য কে দায়ী? আপনাদের আমলের আইনগুলো এর জন্য দায়ী। আপনারা রাজ্যে যখন ছিলেন তখন যে আইনগুলো করেছিলেন সেটাই আজকের এই বেকার সমস্যা বাড়ানোর ক্ষেত্রে সাহায্য করেছে। বামফ্রন্ট সরকার এই অবস্থা থেকে মানুষকে কিছু রেহাই দিতে চায়। তাই মাননীয় অর্থমন্ত্রী শিল্পে উৎপাদনের কথা বলেছেন। তিনি শিল্পের উৎপাদন ৮ পারসেন্টে নিয়ে যেতে চাইছেন। আপনারা জানেন ১৯৯৫-৯৬ সালে পশ্চিমবঙ্গে শিল্পের উৎপাদন বৃদ্ধি পেয়ে হয়েছে ৭.৪ পারসেন্ট সেখানে ১৯৯৬-৯৭ সালে পশ্চিমবঙ্গে শিল্পের উৎপাদন হয়েছে ৭.৭ পারসেন্ট এবং ১৯৯৭-৯৮ সালে পশ্চিমবঙ্গে শিল্পের লক্ষ্যমাত্রা ধরা হয়েছে ৮. শতাংশ। আপনারা যতই চিৎকার করুন না কেন, আজকে পশ্চিমবঙ্গে শিল্পের ক্ষেত্রে এই সাফল্য এসেছে ক্ষমতা বিকেন্দ্রীকরণ এবং ভূমিসংস্কারের ফলে। আপনারা জানেন ১৯৯৬ সালে পর্যন্ত সরকারের হাতে ১২ লক্ষ ৪৭ হাজার একর জমি এসেছে। তার মধ্যে ১০ লক্ষ ৫ হাজার একর জমি ভূমিহীনদের মধ্যে বন্টন করা হয়েছে। এর ফলে উপকৃত মানুষের সংখ্যা হল প্রায় ২৪ লক্ষ। তাহলে ২৪ লক্ষ পরিবার উপকৃত হয়েছে। আপনাদের সময় জমি ছিল, মানুষ ছিল, জলের উৎস ছিল কিন্তু কিছু ব্যবস্থা করার কথা আপনাদের মনে ছিল না।

[5-00 — 5-10 p.m.]

এই জন্যই যে, আপনারা যাদের প্রতিনিধিত্ব করতেন, সেই জোতদার-জমিদারদের কথাই আপনারা ভেবেছেন, ফলে আপনাদের আমলে সাধারণ মানুষের স্বার্থে যে আইন, সেটা আপনারা করেননি। এখানে বামফ্রন্ট সরকার সেচের ব্যবস্থা করেছে। তার জন্য প্রয়োজনীয় সাহায্য করছে। আপনাদের আমলে ব্যাঙ্ক ছিল মাত্র মহকুমা বা ডিভিসনে, আজকে অঞ্চলে অঞ্চলে ব্যাঙ্ক হয়েছে, কৃষকরা সেখান থেকে স্বল্প সুদে ঋণ নিচ্ছে এবং চাযবাস করছে। স্বাভাবিক ভাবেই আজকে ভূমি-সংস্কারের কথা আসছে। আজকে তফসিলি জাতি, উপজাতি ভাইয়েরা-বোনেরা এসেছেন, গ্রাম থেকে। আপনারা জানেন ২০ বছর আগে গ্রামের [illegible] কি ছিল। কারও ঘরে একটা কাঠের দরজাও ছিল না। মহিলাদের পরনে থাকত একটা আট হাতি কাপড় বা গামছা। বাইরে থেকে কেউ গেলে তারা ভিতর থেকে কথা বলতেন। ঐ আট হাতি কাপড় অর্ধেক গায়ে জড়িয়ে বাকি অর্ধেক শুকোতে হত। সত্যকে অস্বীকার করার উপায় নেই। তাই বলছি, আজকে অর্থমন্ত্রী যে প্রস্তাব করেছেন, আমরা জানি সেটা সম্ভব। আপনারা বলেন, আমরা টাকা খরচ করতে পারছি না। সেটা ঠিক। কিন্তু টাকা খরচ করার ক্ষেত্রে যে সমস্ত সমস্যা আছে, সেখানে কিন্তু আপনাদের পরিচালিত পঞ্চায়েতও বাদ নেই। অডিট হবে। জেলা পরিষদে ১৯৯১ সাল পর্যন্ত অডিট হয়েছে, তারপরেও হবে। আপনারা তো পি. এ. কমিটিতে আছেন, দেখবেন। আপনারা যতই চিৎকার করুন, সারা ভারতবর্ষের ক্ষেত্রে পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার দৃষ্টান্ত স্থাপন করেছে। এই সরকারের সাফল্য আপনারা স্বীকার করেন না, কিন্তু দিল্লিতে আপনাদের দলের যারা আছেন, তারা স্বীকার করছেন যে,

পশ্চিমবাংলা একমাত্র রাজ্য, যেখানে ভূমি সংস্কার হয়েছে, গরিব মানুষের স্বার্থে আইন হয়েছে, গরিব মানুষের অধিকার রক্ষা করার জন্য আজকে পঞ্চায়েতগুলো এগিয়ে এসেছে। ক্ষমতার বিকেন্দ্রীকরণ তো করতেই হবে। বামফ্রন্ট তো দায়বদ্ধ সেদিন থেকেই, যেদিন শপথ নিয়েছিল—১৯৭৭ সালে, ঘোষণা করেছিল রাইটার্স বিল্ডিংস থেকে সরকার পরিচালিত হবে না, জনগণের হাতে ক্ষমতা দিতে হবে। খরা, বন্যা, প্রাকৃতিক বিপর্যয়ের মোকাবিলা রাজ্য করবে, আর এখান থেকে কেন্দ্রীয় সরকার টাকা নিয়ে যাবে, সেটা চলবে না। রাজ্যকে রাজস্বের ৭৫ ভাগ দিতে হবে। তাই, রাজ্য যেমন ক্ষমতা জেলাকে দেবে, জেলা তেমনি ক্ষমতা ব্লককে দেবে, ব্লক থেকে গ্রামপঞ্চায়েতকে দিতে হবে। এবং দিলেই হবে না, মানুষের উদ্যোগকে তার সাথে যুক্ত করতে হবে। জনগণকে সঙ্গে নিয়ে কাজ করতে হবে। জনগণের উদ্যোগের মধ্যে দিয়ে অনেক সাফল্য এই পশ্চিমবাংলায় এসেছে। আমরা দেখেছি, যেখানে স্কুল করার জন্য ২০ হাজার টাকা দেওয়া হয়েছে সরকার থেকে, সেখানে গ্রামের মানুষ এগিয়ে এসেছে ২ লক্ষ টাকা নিয়ে এবং প্রাথমিক স্কুল করেছে। এই উৎসাহ আমরা তৈরি করতে পেরেছি। কেননা, বামফ্রন্ট সরকার খেটে খাওয়া মানুষের সংগ্রামের হাতিয়ার। এখানে আমরা জমির ক্ষেত্রে আমরা যৌথ পাট্টা বিলি করছি। বধূ নির্যাতন, তাদের তাড়িয়ে দেওয়া, এসব ঘটনা যে এ রাজ্যে হচ্ছে না, তা বলছি না।

কিন্তু এই রাজ্যে তুলনামূলক ভাবে কম। আজকে পঞ্চায়েত আমাদের পাশে এসে দাঁড়িয়েছে। আমরা বলেছি যৌথ পাট্টা দিতে হবে এবং তার ব্যবস্থা হয়েছে, শ্রম দিবসের সৃষ্টি হয়েছে। সেখানে মহিলারা অংশগ্রহণ করছেন। ডি. আর. ডি. এ.-তে ৪০ পারসেন্ট মহিলাদের যুক্ত করা হয়েছে। আজকে পশ্চিমবাংলার সাফল্য সারা ভারতবর্ষকে পথ দেখাচ্ছে। কিন্তু কংগ্রেসি বন্ধুরা তা দেখাতে পারেননি। আজকে ওরা প্রশ্নপত্র ফাঁস দুর্নীতি নিয়ে অনেক চিৎকার করছেন, অনেক মায়াকান্না কাঁদছেন। কিন্তু ১৯৭২/৭৭ সালের কথা কি ভুল গেলেন? তখন তো বই খুলে লিখত। কোনও ছাত্র-ছাত্রীকে মেধাশক্তির পরিচয় দিতে দেওয়া হত না। আপনারা আমাদের সমালোচনা না করা নিজেদের ত্রুটি সংশোধন করার চেষ্টা করুন। আজকে দিকে দিকে আপনাদের পার্টির নানা লোকের নাম দুর্নীতির সঙ্গে যুক্ত হতে দেখা যাচ্ছে। আজকে কমলনাথ, শুখরামের কি অবস্থা? মানুষের টাকা তারা নিজেদের পকেটে পুরছেন। আর ঝাড়খন্ড পার্টির শৈলেন মাহাতোর কথা ভুলে গেলেন? যিনি রাজসাক্ষী হয়ে বলছেন, আস্থা ভোটে নরসিমা রাও মন্ত্রিসভার পক্ষে ভোট দেবার জন্য তাদের কয়েকজনকে টাকা দেওয়া হয়েছিল। সুতরাং আজকে আপনারা নিজেদের দোষ-ত্রুটিগুলো শোধরাবার চেষ্টা করুন, আমাদের দিকে না তাকিয়ে। আমরা যে সব কিছু ঠিক-ঠাক করতে পারছি, তা আমরা বলি না। তবে আমরা চেষ্টা করে যাচ্ছি যাতে সব কিছু ভালভাবে করা যায়। স্যার, আমার সময় শেষ হয়েছে, তাই আমি শুধু এইটুকু বলতে চাই, এই বাজেট পশ্চিমবঙ্গের মানুষের দিকে লক্ষ্য রেখেই করা হয়েছে। এই বলে বক্তব্য শেষ করছি।

**শ্রী শীতলকুমার সর্দার :** (হাউসে অনুপস্থিত)

**শ্রী সুলতান আহমেদ :** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, মাননীয় অর্থমন্ত্রী যে বাজেট পেশ করেছেন আমি তার তীব্র বিরোধিতা করছি। মাননীয় অর্থমন্ত্রী তার বাজেট ভাষণের

কোথাও আই. এম. এফ.-এর ঋণের কথা বলেননি। মনে হচ্ছে, বন্ধু সরকার আই. এম. এফ.-এর সমস্ত ঋণ শোধ করে দিয়েছেন। গ্যাট চুক্তির কথা বলেননি। মনে হচ্ছে, গ্যাট চুক্তির উপর আমাদের দেশে কোনও রপ্তানি-আমদানি হচ্ছে না। উনি গত বছর, ১৯৯৫-৯৬ সালের বাজেটে কলকাতার মানুষের জন্য মেগাসিটির কথা বলেছিলেন এবং ১,৬০০ কোটি টাকার কথা বলেছিলেন। কিন্তু এই বাজেটে কলকাতার মানুষের জন্য বা সি. এম. ডি. এ. এরিয়া ডেভেলপমেন্টের জন্য কোনও স্পিচ নেই। ইন্ডাস্ট্রির কথা বলতে গিয়ে ১৯৯৫/৯৬ সালে উনি বলেছিলেন যে, আমরা ১ বছরের মধ্যে ৫ লক্ষ বেকারকে চাকরি দেব। সেই সময় আপনারা যারা ছিলেন তারা তখন তার এই কথাতে বেঞ্চ ঠুকেছিলেন, বাহবা দিয়েছিলেন। কিন্তু গত পাঁচ বছরে কত বেকারকে চাকরি দিয়েছেন তার হিসাব উনি এই বাজেটে দেননি। গত বাজেটে মাননীয় অর্থমন্ত্রী অসীমবাবু হলদিয়ার কথা খুব বড় করে বলেছিলেন যে—হলদিয়া হচ্ছে।

[5-10 — 5-20 p.m.]

হলদিয়া শুধু নয়, আমি অসীমবাবুকে অনুরোধ করব আপনার বাজেট স্পিচটা খুলে দেখুন। Regarding Haldia Napth Cracker Plant. ওনারা দাম্ভিকতা দেখুন, ভগবানকে অসীমবাবু বিশ্বাস করেন না, কিন্তু বাড়িতে বোধ হয় লোকজন পূজা পাঠ করেন। হলদিয়া ন্যাপথা ক্র্যাকার প্ল্যান্টের ব্যাপারে উনি বাজেট স্পিচে বলেছেন পৃথিবীতে কোনও শক্তি আমার এই প্রোজেক্টকে বন্ধ করতে পারে না। আজকে আমি জিজ্ঞাসা করব পূর্ণেন্দু চ্যাটার্জিকে নিয়ে হলদিয়াকে নিয়ে অনেক নাচানাচি করেছেন, মৌসই হয়েছিল, হলদিয়াতে ১০ হাজার বেকারের চাকরি হবে এক বছরের মধ্যে। কিন্তু এই বাজেট স্পিচে আমরা কিছুই দেখতে পাচ্ছি না। আপনি ভাষণ দিয়েছেন, আপনি পন্ডিত মানুষ, বই পড়েন, মাঝে মাঝে মনমোহন সিংকে জ্ঞান দিতেন, আর চিদাম্বরম আপনার ছোট ভাই। কিন্তু বাংলার মানুষের সামনে চেহারাটা কি? আপনি ইন্ডাস্ট্রিয়াল গ্রোথের কথা বলেছেন, আপনার রাজ্যে যে কারখানাগুলি রাজ্য সরকারের হাতে আছে, আপনার হাতে আছে তার চেহারাগুলি আপনি বাজেটে দেননি। পশ্চিমবঙ্গ সরকারের হাতে যে ইন্ডাস্ট্রিগুলি আছে তার অবস্থা কি আপনি বাজেটে সেটা বলেননি, এই ফিগারগুলি ইকনমিক রিভিউতে আছে, ওয়েস্টবেঙ্গল স্টেট ইলেক্ট্রিসিটি বোর্ড ১৯৫৫ সালে তার জন্ম হয়েছে, আজ পর্যন্ত ক্ষতি হয়েছে ৫০৬ কোটি টাকা। ওয়েস্টবেঙ্গল পাওয়ার ডেভেলপমেন্ট কর্পোরেশন রাজ্য সরকারের একটি সংস্থা, শঙ্করবাবু ওয়েস্টবেঙ্গল পাওয়ার ডেভেলপমেন্ট কর্পোরেশনকে উনি খুব সার্টিফিকেট দেন অনেক ভাল কাজ করছে। এটার জন্ম মাত্র ১১ বছর হয়েছে ১৯৮৬ সালে, এতে ক্ষতি হয়েছে ১০৩ কোটি টাকা এই ১১ বছরে। দুর্গাপুর প্রোজেক্ট লিমিটেড এটা ১৯৬১ সালে বিধানচন্দ্র রায় করেছিলেন, তার ক্ষতির পরিমাণ বেড়ে আজকে দাঁড়িয়েছে ১২৬ কোটি টাকা। ওয়েস্টিং স্যাক্সবি ফার্মার্স লিমিটেড ১৯৬৯ সালে কংগ্রেস সরকার এটা নিজের হাতে নিয়ে জাতীয়করণ করেছিল যেখানে টোটাল কিউমিলেটিভ লস আজ পর্যন্ত ১৬৮ কোটি টাকা। ক্যালকাটা ট্রাম ওয়েজ কোম্পানি, সুভাষবাবু আছেন প্রচুর ট্রাম কেনা হচ্ছে, বাস কেনা হচ্ছে, তার চেহারা হচ্ছে, আজ পর্যন্ত লোকসান হয়েছে ২৫৭ কোটি টাকা। নর্থ বেঙ্গল স্টেট ট্রান্সপোর্ট কর্পোরেশন তাতে লস হয়েছে ৪৬ কোটি টাকা। সাউথ বেঙ্গল স্টেট ট্রান্সপোর্ট কর্পোরেশন এটা ১৯৭৩ সালে জন্ম, আপনারা

চালু করেছেন, এতে লোকসান হচ্ছে ৬২ কোটি টাকা। ওয়েস্টবেঙ্গল ইন্ডাস্ট্রিয়াল ডেভেলপমেন্ট কর্পোরেশন বিদেশি ব্যবসায়ী, ইন্ডাস্ট্রিয়ালিস্টদের সঙ্গে চুক্তি করছেন, সোমনাথ চ্যাটার্জিবাবু তারা তাজবেঙ্গলের ডিনার অ্যান্ড ককটেল পার্টি দিচ্ছেন, সেটা কাগজে আমরা দেখেছি। ১৯৭৪ সালে চালু হয়েছিল ৪১ কোটি টাকা লোকসান হয়েছে। আজকে বাজেট স্পিচে আপনি বলুন, আমরা জানতে চাই, এই যে লোকসানগুলি হচ্ছে, আরও আন্ডারটেকিং রয়েছে, তার টোটাল লস যদি দেখেন, ওয়েস্টবেঙ্গল পাবলিক সেক্টর আন্ডারটেকিংয়ের টোটাল কিউমুলেটিভ লস হচ্ছে ১০৮৫ কোটি টাকা। ৫৪টা আন্ডারটেকিং নিয়ে ৩২৯৫ কোটি টাকা লস হয়েছে। অসীমবাবু আপনার ইকনমিক রিভিউ বইতে আছে, অসীমবাবু আপনি বলুন এই যে ৩২৯৫ কোটি টাকা কিউমিলেটিভ লস। এই সব সংস্থাগুলি কি করে চলবে? আপনি জানেন সংস্থাগুলোয় কত কর্মচারী আছে? হাজার হাজার কর্মচারী, আজকে তাদের ভাগ্য রুগ্ন হয়ে গেছে। অসীমবাবুর বাজেট স্পিচের মধ্যে এদের সম্বন্ধে কোনও কথা নেই। অথচ উনি ১৯৯৬-৯৭ সালের বাজেট বক্তৃতার মধ্যে কেন্দ্রীয় সংস্থাগুলি সম্বন্ধে জ্ঞান দিয়েছিলেন—বার্ণ স্ট্যান্ডার্ড, জেসপ ইত্যাদি সম্বন্ধে অনেক কথা বলেছিলেন। অথচ যে সংস্থাগুলি ওর হাতে আছে, রাজ্য সরকারের হাতে আছে তাদের কিভাবে প্রফিটে আনবেন, সেকথা বলছেন না।

আমাদের রাজ্যের এগ্রিকালচারাল প্রোডাকশনের অ্যানুয়াল গ্রোথ সম্বন্ধে সি. পি. এম. নেত্রী আমাদের দিদি একটু আগে অনেক কথা বললেন। তিনি বললেন আমাদের এখানে অনেক গ্রোথ হয়েছে—পশ্চিমবঙ্গ সারা দেশের মধ্যে প্রথম রাইস প্রোডাকশনে। স্যার, 'ইকনমিক টাইমস'-এ অসীমবাবুর ছবি ছেপে একটা স্টোরি বেরিয়েছে। সেখানে বলা হয়েছে, অসীমবাবু ধাপ্পাবাজি করছেন, বেঙ্গল রাইস প্রোডাকশনে নম্বর ওয়ান নয়, বেঙ্গল '৯৩-তে নম্বর ওয়ান ছিল। অসীমবাবু, এখন বেঙ্গল কত নম্বরে আছে? আপনি এই কথাটা আপনার এবারের বাজেট ভাষণের মধ্যে বলেননি। আপনি কি তাহলে '৯৩ সালের কথা '৯৭ সালে বলবেন? অসীমবাবু আমি আপনার কাছ জানতে চাই আজকে পশ্চিমবাংলার প্রোডাকশন কত? হরিয়ানা, মিজোরাম, নাগাল্যান্ডের গ্রোথ রেট কি? হরিয়ানার এগ্রিকালচারাল গ্রোথ—৪.৬%; মিজোরামের ১০ বছরের হিসাব হচ্ছে ১১.৭% ; নাগাল্যান্ডের ৬.৭%। আর এখানে অসীমবাবু বলছেন, 'এগ্রিকালচারে আমরা অনেক বেশি এগিয়েছি।' হরিয়ানা একটা ছোট রাজ্য, সে আপনাকে বিট করছে। মিজোরাম, নাগাল্যান্ড টিনি স্টেটস—আপনাকে খুঁজতে হবে ভারতবর্ষের ম্যাপে তাদের অবস্থান কোথায়, তারা বাংলার চেয়ে এগিয়ে আছে। আর আপনি বলছেন কৃষিতে আমাদের অ্যানুয়াল গ্রোথ বেড়েছে।

অসীমবাবু বেকারদের কথা বলেন। অসীমবাবু, আপনি জানেন বাংলার বেকাররা আপনাদের সরকারের দিকে তাকিয়ে অছে। ১৯৯৬ সালের যে ইকনমিক রিভিউ মাননীয় সদস্যদের কাছে দেওয়া হয়েছে, পশ্চিমবাংলায় ৫৪ লক্ষ ৫ হাজার ২০০ রেজিস্টার্ড আন-এমপ্লয়েড। ডিসেম্বর '৯৩ পর্যন্ত কত ছিল? ৪৮ লক্ষ ৪৪ হাজার ৫০০। এ রাজ্যে মাত্র ৩৩ মাসে বেকার বেড়েছে ৫ লক্ষ ৬০ হাজার ৭০০। আপনি বলুন, আপনি এদের জন্য কি করেছেন? কত বেকার যুবকের চাকরি হয়েছে? একটা হলদিয়াই এখন পর্যন্ত করতে পারলেন না। এখন পর্যন্ত কত বিদেশি মুদ্রা দিয়ে ক'টা কল-কারখানা করতে পেরেছেন? আমাদের রাজ্যে যে ৫৪ লক্ষ্য বেকার আছে তাদের মধ্যে বাংলার বুকে ৪০০০ ইঞ্জিনিয়ারিং গ্র্যাজুয়েট আছে। তারা

কর্ম সংস্থান কেন্দ্রে নাম লিখিয়ে বসে আছে, চাকরি নেই। অসীমবাবু তাহলে বলুন আমাদের রাজ্যের ছেলেরা ইঞ্জিনিয়ারিং পাশ করে কোথায় যাবে? কোন রাজ্যে যাবে? অসীমবাবু আপনারা জয়েন্ট এন্ট্রান্স পরীক্ষার মধ্যে দিয়ে বিভিন্ন মেডিক্যাল কলেজে ছাত্র ভর্তি করছেন। জয়েন্ট এন্ট্রান্স পরীক্ষায় যে কি হচ্ছে, তা আমরা জানি না। পরীক্ষার ওপর বাংলার মানুষদের বিশ্বাস উঠে যাচ্ছে। আর বাংলার বাইরের মানুষ আমাদের ডাউট করছে, আমাদের সন্দেহ করছে। মাধ্যমিক এখন স্টেপিং স্টোন ফর আওয়ার ব্রাদার্স অ্যান্ড সিস্টার্স। সেখানে প্রশ্ন ফাঁস হয়েছে। জয়েন্ট এন্ট্রান্সে কি হচ্ছে, হায়ার সেকেন্ডারিতে কি হচ্ছে তা ভগবান জানেন। কিন্তু অসীমবাবু, আপনি নিজে বলুন, আমাদের রাজ্যে ৯০০ মতো মেডিক্যাল গ্রাজ্যুয়েটস বেকার হয়ে বসে আছে, আপনি তাদের জন্য কি করছেন?

[5-20 — 5-30 p.m.]

প্রাইমারি লেভেলে আপনারা বারবার বলেছেন ইংরাজি চালু করবেন। কিন্তু এখনও পর্যন্ত ইংরাজি শেখানো হচ্ছে না। ফলে অবস্থাটা কি হচ্ছে? বাংলার ছেলেরা বাংলার বাইরে গিয়ে দিল্লি থেকে, বোম্বে থেকে, হরিয়ানা থেকে মধ্যপ্রদেশ থেকে আই. এ. এস., আই. পি. এস. কম্পিটিশনে বসে পাশ করে আসছে। কিন্তু কলকাতা থেকে আই. এ. এস., আই. পি. এস. হবার সুযোগ পাচ্ছে না। ফলে অল ইন্ডিয়া ফিগার কি দাঁড়াচ্ছে? আপনি নিজেই দেখেছেন, রাইটার্স বিল্ডিংস-এ এখন আই. এ. এস. এবং আই. পি. এস. কতজন বাঙালি আছেন? কিন্তু বাঙালির আপনারা নাম পাবেন দিল্লিতে, মধ্যপ্রদেশে। আজকে শিক্ষার স্টান্ডার্ড কোথায় নেমে গেছে। আজকে মাধ্যমিক পরীক্ষায় আপনাদের লোকজন প্রশ্ন ফাঁস করেছে, কোশ্চেনগুলি বিক্রি হচ্ছে। কাদের ইনভলভমেন্ট আছে? যদিও এটা অসীমবাবুর দপ্তর নয়, তবুও অসীমবাবু মন্ত্রিসভায় জ্যোতিবাবুর পরেই আমরা ভাবি। মাঝে মাঝে অসীমবাবুকে দেখেছি, উনি প্রপার মেজার নেন। রাস্তায় ট্রাফিক যখন জ্যাম হয় তখন উনি ট্রাফিক ম্যানেজমেন্টে নেমে যান। সুতরাং শিক্ষার ব্যাপারেও ওনার দেখা উচিত। কারণ এই ব্যাপারটা পশ্চিমবাংলার মানুষ সন্দেহের চোখে দেখছেন। আজকে বেকার এডুকেটেড ছেলেদের কি অবস্থা? আমি ইঞ্জিনিয়ার এবং মেডিক্যাল বেকার ছেলেদের কথা বললাম। কিন্তু গ্র্যাজুয়েট ৭ লক্ষ ৮ হাজার ৮০০ জন বাঙালি বসে আছেন বি. এ., বি. কম. এবং বি. এস. সি. পাশ করে। আন্ডার গ্র্যাজুয়েটের সংখ্যা ৬ লক্ষ ১৯ হাজার। স্কুল ফাইনাল পাশ ১৬ লক্ষ ৫১ হাজার ৩০০। আজকে মেডিক্যাল, ইঞ্জিনিয়ারিং, গ্রাজুয়েট টু স্কুল ফাইনাল যারা পাশ করে বসে আছে তাদের ভবিষ্যৎ কি, অসীমবাবু বলুন? এদের জন্য সরকার কি চিন্তা করছেন? আমাদের লিডার অফ দি অপোজিশন, শ্রী অতীশচন্দ্র সিন্‌হা মহাশয় বললেন, ওরা শেখাচ্ছেন পকেট মারতে। আজকে অসীমবাবুর কি প্ল্যান তা বাংলার মানুষ জানতে চায়। উনি অর্থাৎ অসীমবাবু ইন্ডাস্ট্রিয়াল গ্রোথের কিছু ফিগার দিয়েছেন। সারা ভারতবর্ষ থেকে যে আমদানি রপ্তানি হয় অর্থাৎ এক্সপোর্ট ইম্পোর্ট হয় সেক্ষেত্রে কলকাতা পোর্টের রেশিও জানেন? ১৯৮৫-৮৬ সালে সারা দেশে যে এক্সপোর্ট হয়েছিল, কলকাতা পোর্টে তার শেয়ার হচ্ছে ১০.৫৭ পারসেন্ট। সেটা এখন কমতে কমতে ৩.৪১ পারসেন্টে নেমে এসেছে। অবশ্য সবই এটা বাংলার শেয়ার নয়, বিহার, উড়িষ্যা, আসাম থেকে আসছে। যেহেতু ঐসব রাজ্যে পোর্ট নেই, সেইজন্য ঐসব রাজ্যগুলির মাল কলকাতায় আসে এবং কলকাতা পোর্ট থেকে বিদেশে যায়।

আজকে কলকাতা পোর্টের চেহারা কি? আজ থেকে ২০ বছর আগে ২০ হাজার শ্রমিক কলকাতা পোর্টে চাকরি করত। বিরাট ওয়ার্কিং ফোর্স কলকাতা পোর্টে ছিল। এখন ছাঁটাই হতে হতে মাত্র ৬ হাজার ওয়ার্কিং ফোর্স কলকাতা পোর্টে রয়েছে। আপনি বলবেন না—এরজন্য স্টেট গভর্নমেন্ট দায়ী? কলকাতা পোর্টের এই অবস্থার জন্য স্টেট গভর্নমেন্টই দায়ী। দেশে কলকারখানা গুলি বন্ধ হয়েছে, এক্সপোর্ট ফেসিলিটি দিচ্ছেন না। শুধু ভাঁওতা দিচ্ছেন আর "মউ"সই করছেন। আর জ্যোতিবাবু বছরে ২৪ থেকে ২৮ বার করে বিদেশ ঘুরছেন। কিন্তু কলকারখানা আনতে পারছেন না। জ্যোতিবাবু প্রত্যেক বছর বিদেশে যান আর বলেন আমরা বিদেশি মুদ্রা নিয়ে আসব। আমরা আশায় থাকি, জ্যোতিবাবু যখন যাচ্ছেন তখন কিছু নিয়ে আসবেন। কিন্তু সবই ভাঁওতা ছাড়া আর কিছু নয়। কনকর্ডে চেপে ব্রিটিশ এবং আমেরিকান ইন্ডাস্ট্রিয়ালিস্টরা সুপারফার্স্ট প্লেনে বসে ৩০০ জন লোক কলকাতায় শহরে এসে ৪ দিন থেকে পালিয়ে গেল। এক পয়সাও বাংলার মানুষ দেখেনি। অসীমবাবু বলুন, আপনার ইন্ডাস্ট্রিয়াল সিনারিওটা কি?

আজকে উনি মাইনরিটি, সংখ্যালঘুদের কথা বলেছেন। এই সব কথা বলতে আমরা লজ্জিত বোধ করি। তবুও আমাকে বলতে হবে যে, আমাদের কমিউনিটির ৭৫ জন শিশুকে সৌদি আরবে, জেড্ডায় গিয়ে ভিক্ষা করতে হয়েছে এবং তাদেরকে সৌদি আরব ও জেড্ডা থেকে ফেরত পাঠানো হয়েছে। এই সম্পর্কে অসীমবাবু কি উত্তর দিতে পারবেন? এই সব শিশু, মেয়ে এবং ছেলে এরা বিহার, উত্তর প্রদেশ বা উড়িষ্যার ছিল না। পশ্চিমবাংলার মুর্শিদাবাদ জেলার বাচ্চারা ওখানে গিয়ে ভিক্ষা করছে। আপনি এ সম্পর্কে এনকোয়ারি করুন। সেই শিশু ছেলেমেয়ে যে কমিউনিটি বিলং করে সেই কমিউনিটির আমি সদস্য। শুধু আমাদের রাজ্যে এই খবর বেরিয়েছি তা নয়, সারা দেশের কাগজের মারফত এ খবর বেরিয়েছে। এমনকি, লন্ডন এবং আরবের কাগজেও বেরিয়েছে। আজকে পশ্চিমবাংলার কি দুরবস্থা। ভিক্ষা করার জন্য পশ্চিমবাংলার মুর্শিদাবাদ জেলার ঐসব ছেলে মেয়েদের ভিক্ষা করতে আরবে পাঠানো হচ্ছে। এই হচ্ছে আপনাদের এগ্রিকালচারাল সিনারিও। ঐ ডিস্ট্রিক্টের ৬০ শতাংশ মুসলিম পপুলেশন তাদের বাচ্চারা ভিক্ষা করতে যাচ্ছে সৌদি আরবে। এই সম্পর্কে অসীমবাবু উত্তর দেবেন। সেখানে আপনি কি বলছেন? একটা লালিপাপ দিয়ে আপনার বাজেট স্পিচে বলছেন—আপনি ৩.৩০ মাইনরিটির জন্য রেখেছেন। আজকে শিডিউল কাস্টের জন্য ৪০ কোটি টাকা দিচ্ছেন, আর মাইনরিটির জন্য ২৪ শতাংশ দিচ্ছেন। এই হচ্ছে আপনার মাইনরিটিদের প্রতি অ্যাটিচুড। এই কথা বলে, আপনার বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী আনন্দগোপাল দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের অর্থমন্ত্রী গত ১৭ই মার্চ যে, ব্যয় বরাদ্দ দাবি এই বিধানসভায় পেশ করেছেন তাকে আমি সমর্থন করছি। সমর্থন করতে গিয়ে আমি খুব সংক্ষিপ্ত দু-একটি কথা বলতে চাই। বিষয়টি হল আমাদের অর্থমন্ত্রী যেখানে সারা ভারতবর্ষে, ঐ কংগ্রেসের নামধারী গুন্ডাবাহিনী ডাকাতের দলরা তারা দিল্লির সিংহাসনে বসে থেকে, একটার পর একটা চুরির দায়ে জেল খেটে যাচ্ছে, দেশের টাকা তছরূপ করেছে সেই মুহূর্তে এখানে দাঁড়িয়ে তিনি পশ্চিমবাংলার মানুষের স্বার্থে যে ব্যয় বরাদ্দ রচনা করেছেন তার জন্য তাকে অভিনন্দন জানাচ্ছি। অভিনন্দন জানাতে গিয়ে একটা

কথা স্বীকার করে নিতে হয়, ১৯ তারিখ থেকে আলোচনা শুরু হয়েছে। আমি বসে বসে সব আলোচনা শুনেছি সরকার এবং বিরোধী পক্ষের বিধায়কদের। আমি ১৩ বছর নির্বাচিত হয়ে এই বিধানসভায় এসেছি এবং এই বছর প্রথম শুনলাম মাননীয় বিরোধী দলের নেতা অতীশবাবুর মুখ থেকে একটা কণ্ঠস্বর। সেই কণ্ঠস্বরটা আমার এই রকম মনে হয়েছে—সুরটা কেমন 'সারে জাঁহাসে আচ্ছা হিন্দুস্তান হারামার।' দীর্ঘ দিন পরে কংগ্রেসের মনে পড়েছে কেন্দ্রীয় সরকার দুর্বল হলে রাজ্য সরকারগুলি দুর্বল হয়ে যায়। এই কথা তার বক্তব্যের মধ্য দিয়ে তিনি প্রথম এই বিধানসভায় বলেছেন যে কেন্দ্র দুর্বল হয়ে পড়েছে, কেন্দ্র ঋণের জালে জড়িয়ে পড়ছে, তার ফলশ্রুতি হিসাবে রাজ্য সরকার দুর্বল হয়ে পড়ছে। এই কথা তিনি স্বীকার করছেন।

[5-20 — 5-40 p.m.]

তারপর ভূমি সংস্কারের কথা। এই ভূমিসংস্কার দিয়েই পশ্চিমবাংলার সরকার-এর পদযাত্রা শুরু। স্যার, এই ভূমি সংস্কারের নাম শুনলেই যাদের গায়ে জ্বালা ধরে তাদের সঙ্গে অবশ্য এই ভূমি সংস্কারের ব্যাপার নিয়ে আলোচনা করে লাভ নেই এবং এ ব্যাপারে আমরা দেখেছি, তারা বিশেষ কিছু বলতেও পারেননি। অতীশবাবু কি বললেন? বললেন, ভূমি সংস্কার আপনারা করেছেন, করেননি একথা বলা যাবে না কিন্তু ভূমি সংস্কার করতে গিয়ে আরও যেসব কাজ করার ছিল তা আপনারা করেননি। গরিব মানুষকে আমরা জমি দিয়েছি সেটা উনি স্বীকার করেছেন। পশ্চিমবাংলার শতকরা ৭০ ভাগ মানুষের হাতে জমি পৌঁছেছে সেটা স্বীকার করেছেন কিন্তু তার সঙ্গে সঙ্গে বলেছেন, কালো টাকা উদ্ধার করতে হবে। তার সঙ্গে আমরা একমত। কিন্তু এই প্রসঙ্গে বলতে গিয়ে অতীশবাবু একবারও বলেননি যে তাদের নেতারা, মন্ত্রীরা কালো টাকা রাখার কেলেঙ্কারিতে কি ভাবে জড়িয়ে পড়েছেন। স্যার, একজন নির্বাচিত সদস্য হিসাবে সংবাদপত্রে সেসব খবর দেখতে হয় তাতে আমাদের লজ্জা লাগে। কংগ্রেসের নির্বাচিত সদস্য যারা দিল্লিতে বসে আছেন আমরা দেখছি তাদের অনেকেই চুরির দায়ে ধরা পড়েছেন। এখন তারা ফাইল বগলে নিয়ে সি. বি. আই.-এর পেছনে পেছনে জোড় হাত করে হাইকোর্ট, সুপ্রিম কোর্টে দৌড়াচ্ছেন। কংগ্রেসের সদস্যদের বলব, এসব দেখে কি আপনাদের বিন্দুমাত্র লজ্জা লাগে না? আপনারা অর্থনীতি নিয়ে কথা বলেছেন। এই প্রসঙ্গে তাদের বলতে চাই, পশ্চিমবঙ্গের মাননীয় অর্থমন্ত্রী ভারতবর্ষের এই অবস্থার মধ্যে দাঁড়িয়েও পশ্চিমবঙ্গের সাধারণ মানুষদের স্বার্থের কথা মাথায় রেখে এখানে বিকল্প নীতির উপর দাঁড়িয়ে তার বাজেট পেশ করেছেন। এরজন্য পশ্চিমবঙ্গের মানুষ আজকে তাকে দু হাত তুলে আশীর্বাদ জানাচ্ছে। ওদের একজন মাননীয় সদস্য সেদিন বলছিলেন, আরও কর চাপানোর প্রয়োজন ছিল। আবার একজন বললেন, যে কর চাপানো হয়েছে আমি তার বিরোধিতা করছি। স্যার, আমরা জানি, ভারতবর্ষের এই অবস্থার মধ্যে দাঁড়িয়েও পশ্চিমবঙ্গের অর্থনীতিকে মজবুত করার জন্য এবং পশ্চিমবঙ্গে উন্নয়ন ঘটানোর জন্য মাননীয় অর্থমন্ত্রী তার বিকল্প নীতি নিয়ে বাজেট পেশ করেছেন। মাননীয় অর্থমন্ত্রী তার বাজেট ভাষণে বারবার বলার চেষ্টা করেছেন যে পশ্চিমবাংলার অর্থনীতি আপনাদের আমলে যেমন রাইটার্স বিল্ডিং-এ বসে পরিচালনা করা হত আজকে আর সেদিন নেই। তিনি বলেছেন, আজকে তা গ্রামের

মানুষের হাতে তুলে দেবার ব্যবস্থা করা হয়েছে। অতীশবাবু বললেন, আমাদের কেন জেলা পরিকল্পনা কমিটিতে রাখা হচ্ছে না, আমাদের কেন ডি. পি. সি. সি.-তে রাখা হচেছ না? অতীশবাবু একজন শ্রদ্ধেয় ব্যক্তি, তিনি কিন্তু একবারও স্বীকার করলেন না যে বিধানসভার সদস্যদের কাজটা বিধানসভাতেই। তার কাজ যদি গ্রামপঞ্চায়েতে হ'ত তাহলে তো তাকে গ্রাম পঞ্চায়েতে বা গ্রাম সংসদে নির্বাচিত হ'তে হত। উনি বলতে চেয়েছেন, সমস্ত এম. এল. এ. এবং মন্ত্রীদের ডি. পি. সি. সি.-তে রাখতে হবে। তা যদি থাকেন তাহলে তো বিধানসভার প্রয়োজন হয় না। তাহলে তো রাইটার্স বিল্ডিং-এর প্রয়োজন হয় না। তাই বলছি, আপনারা দু'দিন বাদে বলবেন—অর্থনীতি যখন গ্রামে চলে গেছে তখন এবার থেকে পঞ্চায়েতে দাঁড়াব. গ্রাম সংসদে দাঁড়াব, তা না হলে অর্থনীতির স্বাদ আর পাওয়া যাবে না। এই পরিস্থিতি আজকে দাঁড়িয়েছে কংগ্রেস সদস্যদের। ওদের কয়েকজন মাননীয় সদস্য আজকে বসে আলু দেখাচ্ছিলেন বিধানসভায়। আমরা গর্ব অনুভব করি, আপনাদের আমলে এই সাইজের আলু বিধানসভায় আসেনি বলে। মাননীয় অতীশবাবু, আপনি একজন বিশাল জমির মালিক আমরা জানি। কিন্তু আপনি একবার বুকে হাত দিয়ে ভাবুন তো, আগে গ্রামের কোনও চাষী ৫ কাঠা জমিতে আলু লাগালে আমরা বলতাম—এর চেয়ে বড় চাষী আর নেই। কিন্তু আজকে তারা ২৫ একর জমিতে আলু লাগাচ্ছেন এবং সেই আলু নিয়ে এসে বিধানসভায় দেখাতে পারছেন। এতে গর্ব অনুভব হবে না? কিন্তু আপনারা বলছেন যে, বিগত ২০ বছরে বামফ্রন্ট সরকার চাষীদের জন্য কোনও কিছু করেননি। আপনাদের এক মাননীয় সদস্য বলছিলেন যে, পশ্চিমবঙ্গের কৃষকদের স্বার্থে সরকার শ্যালো টিবওয়েল বসাবার ব্যবস্থা করেননি। তারজন্য কৃষকরা নিজেদের উদ্যোগে শ্যালো বসিয়েছেন। আপনারা কত শ্যালো বসিয়েছিলেন এবং কৃষকরাই বা কত শ্যালো নিজেদের উদ্যোগে বসিয়েছিলেন তার হিসেবটা দিলে খুশি হতাম। কৃষকরা নিজ উদ্যোগে শ্যালো বসিয়েছেন বলে যা বলেছেন সেখানেই তো বামফ্রন্ট সরকারের সাফল্য। এখানে স্বাস্থ্য সম্বন্ধে আপনারা বলেছেন। আমাদের সরকার পক্ষের ডাঃ গৌরীপদ দত্ত স্বাস্থ্য নিয়ে বিস্তারিতভাবে বলেছেন, তাই আমি আর কিছু বলছি না। আর শিক্ষা নিয়ে আপনারা বলছেন। আপনাদের শিক্ষা আমাদের নিতে হবে? ১৯৭২ থেকে ১৯৭৭—এই সময়ে আপনারা শিক্ষাকে কোন অন্ধকারে নিয়ে গিয়েছিলেন? ১৯৭২ থেকে ১৯৭৭, এই সময় এক দাদার পরীক্ষা আর এক দাদা দিয়েছে। সেই সার্টিফিকেট নিয়ে এখনও কিছু সরকারি কর্মচারী হিসাবে কাজ করছেন এবং তারা এখনও চেষ্টা করে যাচ্ছেন পশ্চিমবঙ্গকে কি করে বিকল করে দেওয়া যায়। এখানে মাননীয় মন্ত্রী কান্তিবাবুর পদত্যাগ দাবি করছিলেন। কিন্তু আপনারা বুকে হাত দিয়ে বলুন তো, আপনারা যে সময় পশ্চিমবঙ্গ এবং দিল্লিতে ক্ষমতায় ছিলেন তখন কতবার কোয়েশ্চেন আউট হয়েছে এবং সঠিক প্রশ্নে পরীক্ষা দিয়েছিলেন কিনা? পরীক্ষা ব্যবস্থাই ছিল না আপনাদের আমলে, টোকাটুকি করে পাশ করা হত। কোয়েশ্চেন আউট হয়েছে এটা দুঃখজনক। তার জন্য বিধানসভায় মন্ত্রী বিবৃতি দিয়েছেন এবং অবিলম্বে অপরাধীদের বিরুদ্ধে ব্যবস্থা নেবেন বলেছেন। মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীও বিধানসভায় দাঁড়িয়ে বলছেন, যারা এই চোরা কারবারের সঙ্গে যুক্ত তাদের আমরা ছেড়ে দেব না। কিন্তু আমরা শুনেছি, তাই এই চোরা কারবারের সঙ্গে কংগ্রেস দলের কেউ যুক্ত আছে কিনা সেটা খুঁজে বের করতে হবে। আমার জেলার একজন মাননীয় সদস্য হচ্ছেন সুনীতি চট্টোরাজ মহাশয়।

[5-40 — 5-43 p.m.]

যিনি এক সময় হারিকেন নিয়ে বিধানসভায় ঢুকতেন তিনি এখন হারিকেন ছেড়েছেন, এখন তিনি আন্ডার প্যান্ট ধরেছেন। অসত্য কথা বলে বিধানসভায় তোয়ালে পরে ঢুকেছেন, বলছেন রাস্তার কাজ হয়নি। তার জন্য এলাকার লোক প্রতিবাদ জানিয়েছে। উনি যে রাস্তার কথা বলেছেন সেই রাস্তার কাজ কমপ্লিট হয়ে গেছে। এলাকার বিধায়ক হয়ে তিনি এই খবরটা জানেন না। কলকাতার সল্ট লেকে বসে তিনি বিধানসভায় এই ধরনের অসত্য কথা পরিবেশন করেছেন। রাস্তার ব্যাপারে আমাদের যে বক্তব্য সেটা বলা হয়েছে। পশ্চিমবঙ্গ সরকার রাস্তা করেনি? বুকে হাত দিয়ে বলুন তো গ্রামে রাস্তা হয়নি ; নির্বাচনের সময় ওনাদের নেতারা তো গ্রামে যান, সেখানে কি দেখেছেন? ১৯৭২-৭৩ সালে এই রাজ্যের মুখ্যমন্ত্রী ছিলেন, আমাদের বিধানসভায় গিয়ে নিজে গামছা পরে নির্বাচনের প্রচার করতে যেতেন। সেখানে বামফ্রন্ট সরকার আসার পর সেই রাস্তা দিয়ে তিনি লোকসভা নির্বাচনের প্রার্থী হয়ে গিয়ে সেই গ্রামকে চিনতে পারছেন না, সেই গ্রামে অ্যাম্বাসাডার ঢুকে যাচ্ছে, অ্যাম্বাসাডার নিয়ে তিনি প্রচার করতে গিয়েছিলেন। কোনও রাস্তার কথা বলছেন? আমরা জানি....

(গোলমাল)

(এ ভয়েস ঃ কি জানেন)

আপনারা যা জানেন তার থেকে আমি বেশি জানি। আপনাদের দলের সদস্য ছিলেন, যার নাম ভাঙিয়ে আপনারা দেশ চালাচ্ছেন, আপনারা তাকে শ্রদ্ধা করেন কিনা জানি না, আমরা তাকে শ্রদ্ধা করি, সেই শ্রদ্ধেয় বিধানচন্দ্র রায়, তিনি যখন এই বিধানসভার সর্বময় কর্তা ছিলেন, পশ্চিমবাংলার সর্বময় কর্তা ছিলেন, তখন তিনি এখানে কতকগুলি রাস্তা করবেন বলে ঠিক করেছিলেন।

(গোলমাল)

করতে পেরেছিলেন তিনি? রাস্তা করতে পারেননি। এই বামফ্রন্ট সরকার আসার পর দেখুন কি হয়েছে বীরভূম জেলায়, সেখানে এ. ভি. বি. পি.—স্কীমের কাজ শুরু হয়েছে। এই সরকার দেখিয়েছে এই অর্থনৈতিক অবস্থার মধ্যে দাঁড়িয়ে পশ্চিমবাংলার উন্নয়ন করা যায়। এই পথ পশ্চিমবাংলার মানুষ দেখিয়ে দিয়েছে। তাই এই বাজেটকে সমর্থন করছি এবং আপনাদের সমস্ত বক্তব্যের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

## Adjournment

The House was then adjourned at 5-43 p.m. till 10 a.m. on Saturday, the 22nd March, 1997, at the Assembly House, Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India**

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Saturday, the 22nd March, 1997 at 10.00 a.m.

## PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 17 Ministers, 9 Ministers of State and 131 Members.

## OBITUARY REFERENCE

[10-00 — 10-10 a.m.]

**Mr. Speaker :** Hon'ble Members, before taking up the business of the day I rise to perform a melancholy duty to refer to the sad demise of Shri Purnendu Pattree, the versatile artist who breathed his last on the 20th March, 1997 at S.S.K.M. Hospital after a procrated illness. He was 66.

Shri Pattree was born on February 2, 1931 at Village Nakol in Howrah district. He had his education at Anantapur High School, and Mugkalyan High School. After passing matriculation in 1949 he joined Indian Art School in Calcutta as a commercial Artist. He was greatly influenced by the Leftist movement while he was student. He published his first book on poetry 'EK. Mutho Rod' in 1952. He directed his first film 'Swapno Niya' in 1966. His very second film 'Streer Patra' made in 1973 brought him into limelight and adjudged the best film at the Tashkent film festival. He was awarded the Rashtrapati Puraskar and the film-fare award for best direction. He also directed films named 'Chhenra Tamsuk', 'Choto Bakulpurer Jatri' and 'Malancha'. He made a number of documentaries including one on Abanindranath Tagore. He compiled anthologies 'Kathopokathan', Ami Kach Ami Debjani' etc. His first novel 'Darer Maina' was acclaimed by literary critics and fetched him Manik memorial award.

He also authored novels named Youvankal, malatimangal, 'Maharani', 'Rode Ebang Jhare' and many more. He wrote many essays including 'Sahar Kalkatar Adipith' under the pscudonym of Samudragupta. He received Vidyasagar award in 1996 for his books for children. His book 'Ki kore Kolkata Holo' introduced children to the history of Calcutta. He was a talented painter also an designed covers and illustrations for the books 'Allaler Gharer Dulal', 'Hutum' 'Paancher Naksha',

'Saras Golpa', Raktakta Jharokha, 'Sonar Machi Khoon', 'Jibananda Daser Shresta Kabita' and may others. He worked for Anandabazar Patrika and Pratikshan as an art director and was associated with Aajkal for a long time. He was also associated with a children's weekly titled 'Sakal'. His association with the left political movement has left an indelible mark on all his works.

At the demise of Shri Pattree the state has lost a genius in the field of art, film and literature.

Now I would request the Hon'ble Members to rise in their seats for two minutes as a mark of respect to the deceased.

(At this stage all the Hon'ble Members rose in their seats for two minutes in silence)

Thank you, ladies and gentlemen. Secretary will send the message of condolence to the members of bereaved family of the deceased.

## Adjournment Motion

[10-10 — 10-20 a.m.]

**Mr. Speaker :** To-day I have received one notice of Adjournment Motion on the subject of alleged attempt to stifle the police investigation into the leakout of Mathematics question paper of Madhyamik Pariksha from Shri Sougata Ray.

The subject matter of the Motion do not call for adjournment of business of the House. Member will get ample scope to raise the matter during the general discussion on budget which is now going on.

The Member may also call the attention of the Government through Calling Attention, Motion etc.

I, therefore, withhold my consent to the motion.

Member may, however, read the text of the Motion as amended.

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, প্রশ্নপত্র ফাঁসের ব্যাপারে [**] পার্টির পক্ষ থেকে চাপা দেবার যে চেষ্টা চলছে সেই জন্য এই অ্যাডজর্নমেন্ট মোশনটি এনেছি। Sir, this Assembly do now adjourn its business to discuss a definite matter of urgent public importance and of recent occurrence namely.

There is an attempt to stifle the police investigation into the leakage of the Mathematics question papers. Some leaders of the major

Note : * Expunged as ordered by the Chair.

ruling party i.e. the [**] are pointing out that police inquiry has become infractuous after judicial enquiry. On the other hand, board officials particularly, the Secretary has often misled the Police. The Police enquiry must go on full stream at all costs." এতে নানা রকম বিবৃতি বেরিয়েছে। বিমান বসুরও বিবৃতি বেরিয়েছে, এর এখুনি ব্যবস্থা নেওয়া দরকার।

(গোলমাল)

**মিঃ স্পিকার :** সি. পি. আই. এম. এই কথাটি বাদ যাবে।

## Calling Attention

**Mr. Speaker :** To-day, I have received two notices of Calling Attention on the following subjects, namely :

| | | |
|---|---|---|
| 1. | Alleged violation of Government circular by the rationing officers in regard to acceptance of recommendation by the M.L.As. | : Shri Paresh Paul |
| 2. | Acute crisis of drinking water in the State | : Shri Ajoy de |

I have selected the notice of Shri Ajoy De on the subject of Acute Crisis of drinking water in the State.

The Minister-in-Charge may please make a statement to-day, if possible of give a date.

**Shri Prabodh Chandra Sinha :** Sir, the statement will be made on 27th March.

## LAYING OF RULES

### Amendment to the West Bengal Special Marriage Rules, 1969

**Shri Prabodh Chandra Sinha :** Sir, with your kind permission, I beg to lay amendments to the West Bengal Special Marriage Rules, 1969 published under notification no. JF/MR/24, dated the 22nd January, 1997.

### Amendment to the Hindu Marriage Registration Rules, 1958

**Shri Prabodh Chandra Sinha :** Sir, with your kind permission, I beg to lay amendment to the Hindu Marriage Registration Rules,

Note : * Expunged as ordered by the Chair.

1958 published under notification no. JF/MR/26, dated the 24th January, 1997.

(noise and interruption)

**মিঃ স্পিকার :** এত অ্যাজিটেডেড হলে তো চলবে না, আজকে শনিবার, ওয়ার্কিং ডেজ নয়। আজকে লেয়িং অফ রুলস লাস্ট মোমেন্টে এসে গেছে, এটা ফর্মাল ম্যাটার, বোঝা দরকার।

## ZERO HOUR

**মিঃ স্পিকার :** আজকে ৩টে জিরো আওয়ারের নোটিশ পেয়েছি, এখন দেবপ্রসাদ সরকার বলুন।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** স্যার, আজকে পশ্চিমবঙ্গের সমস্ত প্রভাতী দৈনিক সংবাদপত্রগুলোতে একটি সংবাদ বহুল প্রচারিত সংবাদ যেটা নিয়ে এই হাউসের পক্ষ থেকে, পশ্চিমবঙ্গবাসীর পক্ষ থেকে এবং আপনিও উদ্বেগ বোধ করেছেন সেই বিষয়টি হচ্ছে, মাধ্যমিক প্রশ্নপত্র ফাঁসের বিষয়।

এই বিষয়টা তদন্ত করার জন্য মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী তথা পুলিশ মন্ত্রী তিনি পুলিশকে নির্দেশ দিয়েছিলেন এবং তার নির্দেশের ভিত্তিতে পুলিশ খুব তৎপরতার সঙ্গে গত ৮ দিন ধরে তদন্ত করেছেন। এবং তদন্তের মধ্যে দিয়ে যে সমস্ত তথ্য তাদের হাতে এসেছে সেটা খুবই গুরুত্বপূর্ণ। এবং সেই তথ্য আজকে সংবাদপত্রে প্রকাশিত হয়ে যাওয়ায় যেটা কিনা শাসক দলের ভাবমূর্তিকে নষ্ট করছে, আজকে তারা পুলিশের তদন্তকে চেপে দিতে চাইছে। আমার বক্তব্য, আপনি আজকে যে চেয়ারটাকে ঐখানে অলঙ্কৃত করছেন, আজকে শাসকগোষ্ঠীর প্রভাবে গণতন্ত্রকে দলীয় রাজনীতির স্বার্থে যেভাবে নস্যাৎ করে দেওয়া হচ্ছে, সেখানে এক্সট্রা কনস্টিটিউশন অথরিটি প্রয়োগ করে যাতে এই ব্যাপারে কেউ ধামাচাপা না দিতে পারেন সে সি. পি. এম. হোক আর যেই হোক, দোষীরা যাতে ধরা পড়তে পারে তার জন্য নির্দেশ দিন, গণতন্ত্রের স্বার্থ যাতে রক্ষিত হতে পারে এবং পুলিশ নিরপেক্ষভাবে তদন্ত চালাতে পারে। আমি এই ব্যাপারে আপনার কাছ থেকে প্রটেকশন চাইছি।

**শ্রী সৌগত রায় :** স্যার, আজকে কাগজে অত্যন্ত গভীর উদ্বেগজনক একটি ঘটনা বেরিয়েছে। দার্জিলিঙের ডি. জি. এইচ. সি.-র চেয়ারম্যান শ্রী সুভাষ ঘিসিং ৭২ ঘন্টা বন্ধের ডাক দিয়েছে। সি. পি. আর. এম.—কমিউনিস্ট পার্টি অফ রেভলিউশনারি মার্কসিস্ট—২৪ ঘন্টা বন্ধের ডাক দিয়েছিল। কিন্তু নির্বাচিত ডি. জি. এইচ. সি.-র চেয়ারম্যান স্বতন্ত্র গোর্খাল্যান্ডের দাবিতে ৭২ ঘন্টা বন্ধের ডাক দিয়েছে। এতে পরিস্থিতি পাল্টে গিয়েছে। আমরা এই হাউস থেকে ডি. জি. এইচ. সি.-র একটা বিল পাস করেছিলাম, যিনি ওখানে নির্বাচিত হলেন তিনি কেন আবার রাজ্যের উপর চটলেন? তিনি টাকা-পয়সাগুলি সঠিকভাবে পাচ্ছেন কিনা সেটা বিবেচনা করার প্রয়োজন হয়েছে। যুক্তফ্রন্ট মন্ত্রিসভার প্রধানমন্ত্রী দেবগৌড়া উত্তরাখন্ড নিয়ে ঘোষণা করার পর থেকে তারা দার্জিলিঙকে কেন্দ্র করে পৃথক একটা রাজ্যের স্বীকৃতি

দেওয়ার জন্য দাবি শুরু করেছে। '৮৬-'৮৮ সালের মধ্যে প্রয়াত রাজীব গান্ধীর চেষ্টায় দার্জিলিঙে যে শান্তি ফিরে এসেছিল, সেই শান্তি আবার বিঘ্নিত হতে চলেছে। আমরা এর জন্য উদ্বেগ প্রকাশ করছি। আমরা চাই মুখ্যমন্ত্রী এই ব্যাপারে হাউসে এসে একটা বিবৃতি দিন এবং গোর্খাল্যান্ডকে স্বতন্ত্র রাজ্যের ব্যাপারে উনি কি ভাবছেন সেটাও জানান।

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা ঃ** স্যার, যে প্রশ্নটা মাননীয় সদস্য সৌগত রায় তুলেছেন, এটা খুবই গুরুত্বপূর্ণ। আমরা আশা করব; মাননীয় মুখ্যমন্ত্রী এই ব্যাপারে হাউসের কাছে একটা স্টেটমেন্ট দিন। এই ব্যাপারে রাজ্য সরকার কি চিন্তা-ভাবনা করছেন? আবার যদি দার্জিলিঙের জনজীবন বিঘ্নিত হয়ে যায় এটা গোটা রাজ্যের পক্ষে ভাল হবে না। আমরা চাই, আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রী একটা স্টেটমেন্ট দিন, এই ব্যাপারে তিনি কি চিন্তা-ভাবনা করছেন, কিভাবে উত্তরবঙ্গের বিশেষ করে দার্জীলিঙ এলাকায় যে পরিস্থিতি দাঁড়াবে এই বন্ধের ফলে, তার মোকাবিলা সরকার কিভাবে করবেন এবং তাদের দাবি কিভাবে মেটানো যায়, সেই ব্যাপারেও বলবেন।

**মিঃ স্পিকার ঃ** এই ব্যাপারে প্রবোধবাবু ওনার সঙ্গে কথা বলবেন, উনি দেবেন কি দেবেন না, সেটা ওনার ব্যাপার।

**শ্রী অজয় দে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে স্বরাষ্ট্রমন্ত্রী তথা পুলিশ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। আমাদের পশ্চিমবাংলায় যখন বেকারের সংখ্যা ৫৫ লক্ষয় এসে দাঁড়িয়েছে, তখন এই বেকারদের নিয়ে প্রকাশ্য দিবালোকে সাইন বোর্ড টাঙিয়ে এক শ্রেণীর লোক তারা অফিস খুলেছে এবং সেই ঘটনার উল্লেখ করছি। এই ঘটনার সঙ্গে যারা জড়িত, সেই ব্যাপারে বিচার-বিভাগীয় তদন্ত করে দোষীদের শাস্তি দেওয়া হোক, এই দাবি আমি করছি। নদীয়া জেলার রানাঘাটে ২টি অফিস হয়েছে, একটা হচ্ছে, ওয়েস্ট বেঙ্গল সিকিউরিটি সার্ভিস, মিশন গেট, দয়াবাড়ি রানাঘাট। আর একটা হচ্ছে, সেন্ট্রাল সিকিউরিটি সার্ভিস, দূর্গাদাস পার্ক, রানাঘাট, জি. এন. পি. সি. রোড।

এই দুটো সংস্থার প্রথমটা থেকে স্যার, গত ২১শে ফেব্রুয়ারি, ৭ই মার্চ, আর ২৪শে আনন্দবাজারে অ্যাডভার্টাইজমেন্ট করা হল যে গার্ড, সুপারভাইজার, ক্লার্ক, গ্যাংম্যান ইত্যাদি পোস্টে চাকরি দেওয়া হবে। বেকার ছেলেরা চাকরির লোভে লুব্ধ হয়ে সেখানে গেলে তাদের বলা হল ১২০ টাকা দিয়ে নাম রেজিস্ট্রি করতে হবে। শ্রী ধর সিংহরায়, বাড়ি হরিণঘাটা—গ্র্যাজুয়েট হয়ে বসে আছ। সে সিকিউরিটি সার্ভিসে চাকরি পাবে এই আশাতে ১২০ টাকা দিয়ে নাম রেজিস্ট্রি করল। তাকে একটা ভিজিটিং ডেট দেওয়া হল ২৭. ১. ৯৭। সেখানে তাকে বলা হল তোমার ড্রেস তৈরি হয়ে গেছে। প্যাসেজ মানি হিসেবে তোমাকে আরও এক হাজার টাকা দিতে হবে। পরে তাকে আরও একটা ডেট দেওয়া হল। ৩. ২. ৯৭ তোমাকে কলকাতায় নিয়ে যাওয়া হবে। কলকাতায় নিয়ে এসে তাকে একটা ভাঙা বাড়িতে বসিয়ে রাখা হয় দীর্ঘক্ষণ ধরে। সেখানে ১৫ জন এর টিম ছিল। আরও এক হাজার টাকা নিয়ে তাকে বলা হল আগামী দু মাসের মধ্যে তোমার বাড়িতে চিঠি পৌঁছে যাবে। শান্তিপুরের কিছু ছেলেও এই অবস্থার শিকার হয়েছে। এছাড়া আরও সব সংস্থা হয়েছে।

গ্লোবাল, পল্লবী, জুবিল্যান্ট। প্রকাশ্য এই ঘটনার তদন্ত করা হোক এবং তদন্ত করে অবিলম্বে দোষী ়. শাস্তি দেওয়া হোক।

**শ্রীমতী নন্দারাণী দল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয় তুলে ধরছি। একটি বিষয় আমরা প্রতিনিয়তই দেখছি কাগজগুলোতে মাধ্যমিক পরীক্ষাকে কেন্দ্র করে যে ধরনের ঘটনা ঘটছে। মাননীয় সৌগতবাবু আইন অমান্য করলেন। এটা আমার মনে হয় আইনশৃঙ্খলাকে বিপন্ন করার জন্য একটা পরিকল্পনা। প্রশ্ন ফাঁস হয়েছে, তদন্ত হচ্ছে দোষীরা শাস্তি পাবে। প্রতিনিয়ত বিধানসভায় এবং বাইরে আইনশৃঙ্খলা বিপন্ন করে তোলার এই চক্রান্ত হচ্ছে। তাই বিষয়টা আমি মাননীয় পুলিশ মন্ত্রীর দৃষ্টিতে আনছি। বিচার বিভাগীয় তদন্ত হবে।

## GENERAL DISCUSSION ON BUDGET

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় :** স্যার, ৯৭-৯৮ সালে অসীমবাবু যে বাজেট পেশ করেছেন তার বিরোধিতা করে আমার বক্তব্য রাখছি। স্যার, প্রথমেই বলি অসীমবাবুর বাজেট সম্পর্কে আমাদের যে ওপিনিয়ন, সেটা একটা আনইমাজিনেটিভ, মেকানিকাল, ইনরেসপন্স এবং স্টিরিও-টাইপ একটা বাজেট। আমরা প্রতি বছর দেখছি এবং আমি আজকে এই বাজেটকে অ্যাট এ গ্ল্যান্স থেকে প্রমাণ করবার চেষ্টা করব যে এই বাজেট প্রস্তাবে কতখানি ধাপ্পা দেওয়ার চেষ্টা হয়েছে। সমস্ত রাজনৈতিক কথাবার্তা, সোজা গতির একটা বাজেট বক্তৃতা উপস্থাপিত করে এই রাজ্যের মানুষকে বিভ্রান্ত করার চেষ্টা করা হচ্ছে। স্যার, যথারীতি অসীমবাবুর বাজেট বক্তৃতার শুরুতে কেন্দ্রের প্রতি যে প্রতিক্রিয়া তাদের থাকে সেইরকম অর্থনীতি এবং শিল্পনীতি সম্পর্কে পুরনো বস্তাপচা কথা, গ্যাট চুক্তি, মেধাসত্ত্বা আইনের প্রভাবে সমস্ত মেধাসত্ত্ব বিকিয়ে যাচ্ছে। তার পাশাপাশি দেশের সার্বভৌমত্ব ইত্যাদি সম্বন্ধেও তিনি বলেছেন যেমন বলে থাকেন। অতীতেও এই ধরনের কথা বলেছেন। যদিও তার দলের ছেলেরা এখন গ্যাট চুক্তি নিয়ে দেওয়াল লিখন ইদানিংকালে বন্ধ করে দিয়েছে। চিদাম্বরম সাহেব কেন্দ্রে বাজেট পেশ করেছেন এবং বাজেট সাধারণভাবে হলেও মানুষের কাছে তেমনভাবে এটা বিবৃতি বা সমালোচিত হয়নি। চিদাম্বরম সাহেবের বাজেট অতীত অর্থনীতিকে স্মরণ করেই উপস্থাপিত। সেই বাজেটের বিরুদ্ধে তেমন তীব্র প্রতিক্রিয়া আপনারা জানাননি। শুধু দেখেছি জ্যোতিবাবু যে বিকল্প অর্থনীতির কথা বলেছেন কালো টাকা উদ্ধার করার ক্ষেত্রে, সেই প্রস্তাব চিদাম্বরম সাহেব সেই তার বাজেটে মেনে নিয়েছে।

[10-20 — 10-30 a.m.]

চিদাম্বরম সাহেব লোকসভায় তার জবাবি বিবৃতিতে বলেছেন যে, কালো টাকা উদ্ধারের ক্ষেত্রে যদি কেউ ডিক্লারেশন দেয়, তাহলে তাকে মুক্ত করতে সুযোগ দেওয়া উচিত। চিদাম্বরম সাহেব পার্লামেন্টে দাঁড়িয়ে সি. পি. এমের লোকসভার সদস্যদের কাছে বলেছেন। এটা মুখ্যমন্ত্রীর প্রস্তাব। ৩০ পারসেন্ট ট্যাক্স দিতে হবে, এই প্রস্তাব আমি দিয়েছি। আমার অসীমবাবুর কাছে প্রশ্ন যে, কালো টাকা এই ভাবে সাদা করার প্রশ্নে মুখ্যমন্ত্রীর পরিবার কি এইভাবে বিশেষভাবে উপকৃত হবেন? তারজন্যই কি আজকে কেন্দ্রীয় সরকারের বিকল্প অর্থনীতি বলতে রাজ্য

সরকারের কাছে কেবল মাত্র এই প্রস্তাবই মনে হচ্ছে? আর কি বিকল্প প্রস্তাব আপনারা কেন্দ্রীয় সরকারকে দিয়েছিলেন, তা জানতে আমাদের খুবই আগ্রহ হয়। এই ব্যাপারে নিশ্চয়ই আপনারা আমাদের জানাবেন। আজকে রাজ্যের প্রতি বঞ্চনার অভিযোগ হচ্ছে। কিন্তু পশ্চিমবঙ্গে যখন রেল বাজেটের প্রশ্নে রেল প্রকল্প এই রাজ্যের পাওনা অনুযায়ী পাচ্ছে না, তখন স্ট্যান্ডিং কমিটির চেয়ারম্যান তো সি. পি. এম. সাংসদ। মমতা ব্যানার্জি পার্লামেন্টে যখন বিক্ষোভ দেখালেন, তখন সি. পি. এম. এম. পি.-রা মুখ বুজে বসে থাকলেন। জ্যোতি বসু বলতেন যে, আমি ডেকেছিলাম বাংলার উন্নয়নের জন্য বাংলার এম. পি.-দের। তারা অনেক সময়, হঠাৎ করে আলোচনা ছেড়ে বেরিয়ে গিয়েছিলেন এবং তিনি প্রায়শই সভায় দাঁড়িয়ে এই ঘটনাটার ধিক্কার এবং নিন্দা করে থাকেন। আমি সেদিন বিস্মিত হলাম যে—সভায় একজন সাংসদ যখন রেল বাজেট এর বিরুদ্ধে সোচ্চার হচ্ছেন, স্পিকার সাহেব যখন তাকে সভা থেকে বহিষ্কার করছেন, তখন সি. পি. এমের কোনও সাংসদ, সেই লজ্জা তাদের করল না, যে বাংলার স্বার্থে ন্যূনতম প্রতিবাদ তারা করুক। আজকে তারা এই রকম একটা ভূমিকা পালন করেছে। তাই আমি এই সভাতে দাঁড়িয়ে এই ঘটনার এবং এই মনোভাবের নিন্দা করছি। একটু আগে আলোচনা হচ্ছিল যে, পাহাড় জ্বলছে। ৭২ ঘন্টা বন্ধের ডাক হচ্ছে। আজকে আপনাদের কাছে এই প্রশ্ন স্বভাবতই করতে চাই যে, অ্যাকসিলারেটেড ডেভেলপমেন্ট অফ হিল এরিয়ার জন্য সাপ্লিমেন্ট বাজেটে এবার আপনি ৬০ কোটি টাকা বাজেট বরাদ্দ ধরেছেন। গোর্খা হিল কাউন্সিলের কাছে কেন্দ্রের সহায়তা সরাসরি পাঠাতে আপনাদের আপত্তি কোথায়? হিলে সাহায্য করার প্রয়োজনে টাকা রাজ্য সরকার মারফৎ যাবে, না কেন্দ্রীয় সরকারের যে অ্যাসিস্ট্যান্স, সেই সহযোগিতার টাকা সরাসরি হিল কাউন্সিল পাবে? নীতিগত প্রশ্নে এটা আমাদের রাজ্য সরকারের কাছে জানা প্রয়োজন। আপনারা সবাই জানেন যে, দার্জিলিং বিদেশী মুদ্রা আনবার ক্ষেত্রে একটা গুরুত্বপূর্ণ ভূমিকা পালন করে যাচ্ছে। আজকে জন্মু কাশ্মীরে টুরিস্টদের যাওয়া বন্ধ হয়ে গেছে। এই কারণে দার্জিলিং শহরকে পৃথিবীর মানচিত্রে ইনক্লুড করানোর জন্য যদি আপনারা কেন্দ্রীয় সরকারের কাছে দরবার করেন, যদি কেন্দ্রীয় সরকারের মাধ্যমে দার্জিলিং শহরের নাম বিদেশের মানচিত্রে, ট্যুরিস্ট মানচিত্রে উল্লেখিত হয়, তাহলে আপনি এই দার্জিলিং এর মাধ্যমে বিদেশি মুদ্রা আনতে পারেন। এদের মধ্যেও ক্ষোভ হয়েছিল। অর্থ পাচ্ছে না বলে একটা অভিযোগ উঠেছে। সাপ্লিমেন্টারি বাজেটে কেন্দ্রীয় সরকার যে সরাসরি অর্থ দিচ্ছেন, সেই অর্থ ডি. এইচ. সি.-র কাছে কিভাবে পৌছাচ্ছে, তা আমাদের কাছে আপনাদের জানাতে হবে। মাননীয় অসীমবাবু, এই বাজেট বইটা তুলে আপনার কাছে কিছু কিছু বিষয় জানতে চাই। আপনার বাজেটে রেভিনিউ রিসিট ১০ হাজার ৩০০ কোটি টাকা। ক্যাপিটাল রিসিট ৪ হাজার ৯৬৯ কোটি টাকা। টোটাল রিসিট হচ্ছে ১৫ হাজার ২৭০ কোটি টাকা। রেভিনিউ এক্সপেন্ডিচার হচ্ছে ১২ হাজার ৩ কোটি টাকা। ক্যাপিটাল রেভিনিউ এক্সপেন্ডিচার ২ হাজার ৮৮৩ কোটি টাকা। ক্যাপিটাল এক্সপেন্ডিচার টোটাল ১৪ হাজার ৯১৬.০৩ কোটি টাকা। তাহলে টোটাল রেভিনিউ ক্যাপিটাল এক্সপেন্ডিচার মিলিয়ে এই টাকা আপনার দাঁড়াচ্ছে। আমি আপনাকে বলব যে, এবারের বাজেটে প্ল্যান আউট লে ধার্য করেছেন ৩ হাজার ৯২২ কোটি ৩৪ লক্ষ টাকা।

আমি আপনাকে বলব যে, আপনি বাজেটে যেটা সবসময় উত্থাপন করেন না, সেটা হচ্ছে এই যে কেন্দ্রীয় সরকার থেকে আপনি ইউনিয়ন এক্সাইজ ডিউটি এবং ইনকাম ট্যাক্স বাবদ একটা স্টেটের শেয়ার পাচ্ছেন। এই স্টেটের শেয়ারের অংশটা আপনার বাজেটে কোথাও উল্লেখিত থাকে না। আপনি বাজেট অ্যাট এ গ্ল্যান্স পুস্তিকায় একটা কথা লিখলেন, ১৯৯৭-৯৮ সালে কেন্দ্রীয় সরকারের মাধ্যমে স্টেটস শেয়ার অফ ট্যাক্সেস অ্যান্ড ডিউটিস থেকে কত পাচ্ছেন? সেখান থেকে পাচ্ছেন ২ হাজার ৭৭৫ কোটি ১৫ লক্ষ টাকা। এর পরেও আপনি গ্র্যান্টস অ্যান্ড লোনস ফ্রম গভর্নমেন্ট অফ ইন্ডিয়া থেকেও পাচ্ছেন, অ্যাসিস্ট্যান্স ফর স্টেট প্ল্যান পাচ্ছেন, অ্যাসিস্ট্যান্স ফর সাপ্লিমেন্ট প্ল্যান পাচ্ছেন, অ্যাসিস্ট্যান্স ফর সেন্ট্রালি স্পন্সর্ড স্কীম পাচ্ছেন, অ্যাসিস্ট্যান্স ফর সেন্ট্রাল স্কীম পাচ্ছেন এবং আলটিমেট গ্র্যান্টস পাচ্ছেন ১৫৪৩ কোটি ৫০ লক্ষ টাকা। তাহলে আপনি কেন্দ্রীয় সরকার থেকে প্রতি বছর শেয়ার এবং গ্র্যান্ট মিলিয়ে কত টাকা কত টাকা আর্থিক সাহায্য পাচ্ছেন? এ থেকে আপনি পাচ্ছেন মোট ৪ হাজার ৩১৮ কোটি ৬৫ লক্ষ টাকা। কেন্দ্র থেকে এটা আপনার স্ট্রেট আসছে। আর আপনার মোট বাজেট পরিকল্পনা হচ্ছে ৩ হাজার ৯২২ কোটি ৩৪ লক্ষ টাকা। তাহলে পরিকল্পনা খাতে মোট যে টাকা বরাদ্দ আছে, আপনি কেন্দ্র থেকে তার থেকেও বেশি টাকা পাচ্ছেন অত্যন্ত প্রত্যক্ষভাবে এবং সেই টাকার পরিমাণ দাঁড়াচ্ছে ৪ হাজার ৩১৮ কোটি ৬৫ লক্ষ টাকা। তাহলে কেন্দ্রের শেয়ার থেকে ইউনিয়ন একসাইজ ডিউটি থেকে, ইনকাম ট্যাক্সের শেয়ার থেকে আপনি যে টাকা পাচ্ছেন সেটা বাজেট অ্যাট এ গ্লান্সে লেখা আছে। কিন্তু আপনি এই কথা আপনার বাজেট বিবৃতিতে রাখলেন না। আপনি এর বাইরে লোন পাচ্ছেন কত? লোন পাচ্ছেন ৩ হাজার ১৮৪ কোটি ৭৯ লক্ষ টাকা। অর্থাৎ সেটা যদি যোগ করা যায়, শেয়ার, গ্র্যান্ট, লোন তাহলে এক বছরে আপনি কেন্দ্র থেকে পাচ্ছেন ৭ হাজার ৫০৩ কোটি ৪৪ লক্ষ টাকা। এই টাকাটা আপনার ডাইরেক্ট আসছে। তাহলে আমি যদি আপনাকে বলি, আপনার প্ল্যান আউটলে কে ইমপ্লিমেন্ট করতে, আপনি পরিকল্পনা খাতে ব্যয় ৩ হাজার ৯২২ কোটি টাকাকে ইমপ্লিমেন্ট করতে, আপনার সম্পদ সংগ্রহ কি হচ্ছে না হচ্ছে, আপনার রিসোর্স মোবিলাইজেশন কি হচ্ছে না হচ্ছে, তার উপর আপনি ম্যাচিং গ্র্যান্ট দিতে পারছেন কি পারছেন না, তার উপর পরিকল্পনা রূপায়ণ করা নির্ভরশীল হয়ে উঠছে না। আজকে এই বিষয়ে মানুষকে আপনারা ধামাচাপা দিয়ে সত্যকে তুলে ধরছেন না এবং সেই একই ধরনের রাজনৈতিক বক্তব্য রেখে আপনারা মানুষকে বিভ্রান্ত করছেন। আপনাদের অনেক স্কীম আছে। আপনারা জওহর রোজগার যোজনায় টাকা পাচ্ছেন, এবারের বাজেটে বরাদ্দ ১৪৩ কোটি ৭৬ লক্ষ টাকা। আপনারা ইন্টিগ্রেটেড ট্রাইবাল এরিয়া ডেভেলপমেন্ট প্রোজেক্টের জন্য টাকা পাচ্ছেন। বিভিন্ন ক্ষেত্রে কেন্দ্রীয় সরকারের যে প্রকল্পগুলো আছে সেই সমস্ত প্রকল্পগুলো ধরে আপনি গতবছরে বাজেট বরাদ্দ করেছিলেন, প্ল্যান আউটলেতে ৩,১০০ কোটি টাকা। শেষ পর্যন্ত কোনও দপ্তরের কাছে সেই বরাদ্দ টাকার কতটা পৌঁছাতে পারলেন সে সম্বন্ধে কোনও স্পষ্ট কথা আমাদের কাছে বললেন না। আপনারা স্টেটস শেয়ার এবং ট্যাক্সেস বাবদ যে টাকা কেন্দ্রীয় সরকারের কাছ থেকে পাচ্ছেন সেটার কথা আপনি আপনার বাজেট বক্তৃতায় উল্লেখ করছেন না। এছাড়া আরও যে যে জায়গা থেকে টাকা পেতে পারেন সে সবের কথাও আপনি বলছেন না। আপনাদের বিরুদ্ধে একটা মারাত্মক অভিযোগ উঠেছে যে, রাজারহাটে এন. আর. আই. রিসার্চ ইউনিট হবে বলে ২

বিঘা জমি ছিল। কিন্তু সেই ২ বিঘা জমি হলদিরাম ভুজিওয়ালাকে একটা ফুড প্রসেসিং ইউনিট করতে দিয়ে দিলেন। এটা কি জন্য হল? এখানে মন্ত্রী গৌতম দেব আছেন, চিফ হুইপ রবীন মন্ডল যিনি রাজারহাটের এম. এল. এ. তিনিও আছেন, তাকে এ ব্যাপারে জবাব দিতে হবে। রাজারহাটের এই ঘটনার ব্যাপারে ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট তদন্ত করবার জন্য একটা আদেশ দিয়েছেন। জেলা পরিষদের কাছে ফলস বিল্ডিং প্ল্যান ডকুমেন্ট প্লেস করে সেখানে হলদিরাম ভুজিওয়ালাকে একটা প্ল্যান দিয়ে দেওয়া হল। স্যাংশন্ড প্ল্যান, অন দি বেসিস অফ ফোর্সড ডকুমেন্ট—ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেটের কাছে গেল। হলদিরাম ভুজিওয়ালার মালিক প্রভুদয়াল আগরওয়ালের বিরুদ্ধে ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট এফ. আই. আর. করতে বলেছিলেন।

[10-30 — 10-40 a.m.]

অথচ তা সত্ত্বেও জেলা পরিষদের চেয়ারম্যান এফ. আই. আর. করতে চাইছেন না। দপ্তরের মন্ত্রী অশোক ভট্টাচার্য বলেছেন, 'আমি এফ. আই. আর. করতে বলব', ডি. এম.-কে আদেশ দিয়েছি এই ব্যাপারে কাজ শেষ করতে'। কিন্তু আজ পর্যন্ত কোনও এফ. আই. আর. হচ্ছে না। একটা এন. আর. আই. রিসার্চ ইউনিট করবে বলে সেখানে জমি অ্যালোট করার কথা, কিন্তু হলদিরাম ভুজিয়াওয়ালাকে একটা ফুড প্রসেসিং ইউনিট করতে দিচ্ছেন,—এটা হতে পারে না। ওখানে বিল্ডিং প্ল্যান রিভোক করতে হবে। রাজারহাট উপনগরীর সি. পি. এম.-এর লোকেরা হলদিরাম ভুজিয়াওয়ালার কাছ থেকে পয়সা পাচ্ছে, তাই আর প্রতিবাদ করছে না। দলকে আর কোথায় নামাবেন? এমনিতে তো বাজোরিয়া, ফতেপুরিয়া, কুন্দলিয়া এসবের হাতে বিক্রি করেছেন তারপর নতুন সংযোজন হলদিরাম ভুজিয়াওয়ালা। এই জিনিস বাংলার মানুষ কখনও মেনে নেবে না।

ভূমি সংস্কারের কথা বলছি। ১৯৭৭ সালে ১০ লক্ষ একর জমি ভেস্ট করে গিয়েছিল কংগ্রেস সরকার। তারপর ৭৮-৭৯, ৭৯-৮০ সালে ২ লক্ষ একর জমি ভেস্ট করে এখন ক্লেইম করছেন সারা ভারতবর্ষে ১২ লক্ষ একর জমি বিলি-বন্টন ব্যবস্থায় বিলি করতে সক্ষম হয়েছেন। জানতে চাই, ৭৭ সালে যখন কংগ্রেস সরকার পশ্চিমবঙ্গ থেকে চলে গিয়েছিল তখন এখানে কত ভেস্ট ল্যান্ড ছিল আপনাদের হাতে এবং বর্তমানে কত আছে। আপনার বাজেট বক্তৃতায় বলেছেন ১২ লক্ষ ৭৯ হাজার একর। সুতরাং এই বিষয়ে যে কৃতিত্ব দাবি করছেন, তার ভিত কংগ্রেস আমলেই করে দেওয়া হয়েছিল, এই কৃতিত্ব কংগ্রেস সরকারেরই।

শিল্পায়নের কথায় বলছেন, মৌ (এম. ও. ইউ.) সই করছেন। আমি বিধানসভায় পাওয়ার অ্যান্ড কমার্স অ্যান্ড ইন্ডাস্ট্রি কমিটির সঙ্গে যুক্ত আছি, রবীনবাবু যার চেয়ারম্যান। ডব্লু. বি. আই. ডি. সি. একটা রিসোর্স অফিসিয়ালি আমাদের কমিটির কাছে প্লেস করেছেন। সেই রিপোর্টে বলছে, ইউ. কে., ইউ. এস. এ., সিঙ্গাপুর, প্রভৃতি দেশের যারা মৌ সই করেছিল, তারা সব চলে গেছে। ইন্ডাস্ট্রি মিনিস্ট্রির সঙ্গে যে মৌ সই হয়েছিল তার মধ্যে যাচ্ছি না। কিন্তু সোমনাথ চট্টোপাধ্যায়কে সামনে রেখে W.B.I.D.C.-এর সাথে যে সব মৌ সই হয়েছিল, সব চলে গেছে। জন মেজরকে নিয়ে এলেন—বুলডোজার, পে-লোডার দিয়ে

হুকার তুলে দিলেন—কোনও ইন্ডাস্ট্রি তো হ'লই না, বেকার বেড়ে গেল। পশ্চিমবঙ্গের মানুষ এই ভাওতা বুঝতে পারছে।

পশ্চিমবঙ্গের ইলেকশনের রেজাল্টের একটা হিসেব দেখুন। ৭৭ সালে পশ্চিমবঙ্গের শিল্পাঞ্চলে বামফ্রন্ট পেয়েছিল ৬৮, কংগ্রেস ৩। ৮২ সালে বামফ্রন্ট ৬৫, কংগ্রেস ৮। ৮৭ সালে বামফ্রন্ট ৫৭, কংগ্রেস ১৮। ৯৬ সালে বামফ্রন্ট ৪৯, কংগ্রেস ২৬। আপনাদের এই শিল্পায়নের যে ধোকা, সেটা মানুষ বুঝতে পেরেছে। তাই আজকে আপনারা ৪৯ হয়েছেন, ৭৫-এর জয়গায়। কাজেই, গ্রামের মানুষ উপকৃত হচ্ছে না।

গ্রামীণ বিদ্যুতের ক্ষেত্র দেখুন। ভারতবর্ষের ৯টি রাজ্যে শতকরা ১০০ ভাগ বৈদ্যুতিকরণ হয়ে গেছে। আর পশ্চিমবাংলায় বলা হচ্ছে ১০০ ভাগ বৈদ্যুতিকরণ করতে আরও ২২ বছর সময় লাগবে।

স্যার, পশ্চিমবাংলার বিদ্যুৎ সংক্রান্ত সাবজেক্ট কমিটি বলছে, পশ্চিমবাংলায় ১০০ ভাগ বিদ্যুতায়ন করতে ২২ বছর সময় লাগবে। কিন্তু ভারতবর্ষের ৯-টা রাজ্যে ১০০ ভাগ বিদ্যুতায়ন হয়ে গেছে। আর, আমাদের মেদিনীপুর, বাঁকুড়া, পুরুলিয়াতে কত পারসেন্ট গ্রামে বিদ্যুতায়ন হয়েছে? ৫৫ থেকে ৬০ পারসেন্ট। সংশ্লিষ্ট সাবজেক্ট কমিটি এই রিপোর্ট দিচ্ছে, মেদিনীপুরে ৪০ শতাংশ, বাঁকুড়ায় এবং পুরুলিয়ায় ৪৫ শতাংশ গ্রামে বৈদ্যুতিকরণ হয়নি। বিদ্যুৎ খাতে টাকা বাড়ছে কিন্তু গ্রামে বিদ্যুৎ পাওয়া যাচ্ছে না।

আজকে ৯-টা জেলার ১০/১২ হাজার গ্রামের ৪৫ লক্ষ মানুষ পানীয় জল খেতে পাচ্ছে না, কারণ, তা আর্সেনিক দূষণে দুষ্ট। ২০ বছর ক্ষমতায় থেকেও আপনারা মানুষের জন্য পরিশ্রুত পানীয় জল ট্যাপের মাধ্যমে সরবরাহ করতে পারলেন না। তাই আজকে মানুষের সমর্থন যে আপনাদের উপর থেকে সরবে তাতে আর আশ্চর্য কি; কিন্তু আজকে মানুষ এ ব্যাপারে তাদের অভিযোগ জানিয়েও ফল পাচ্ছে না। মানুষ বলছে, দক্ষিণ ২৪ পরগনা, মালদা প্রভৃতি জায়গায় যদি এ বিষয়ে আসু পদক্ষেপ নেওয়া না হয় তাহলে অবস্থাটা মারাত্মক আকার ধারণ করবে। এ বিষয়ে আপনারা কেন্দ্রীয় সরকারের কাছে যে প্রোজেক্ট রিপোর্ট পাঠিয়েছেন তার পদক্ষেপ দ্রুত করতে হবে এবং সাকসেসফুলি এটা ইমপ্লিমেন্ট করার ব্যবস্থা করতে হবে।

এবার আসছি, ফিন্যান্সিয়াল রেজাল্ট অফ সাম ইম্পর্টেন্ট পাবলিক আন্ডার টেকিং। এ সম্বন্ধে আমাদের বিধায়করা বলেছেন। সরকার পরিচালনাধীন মোট ৬৫-টি পাবলিক আন্ডারটেকিং সংস্থা রয়েছে, ঐ ৬৫টির মধ্যে ৪৬-টি লসে এবং ৭-টি প্রফিটে রান করছে। আর, ইকোনোমিক রিভিউতে ১২-টা সম্বন্ধে বলতে গিয়ে বলা হচ্ছে, ৯-টা নট এভেলেবল। কিন্তু কেন এটা হবে? সি. এস. টি. সি. তার হিসাব দেবে না, প্রফিট হচ্ছে না লস হচ্ছে? এই হচ্ছে চিত্র। এই চিত্র কোনও সরকারের পক্ষে আশাব্যাঞ্জক নয়।

এখানে প্রাথমিক শিক্ষা সম্বন্ধে অনেকে বলেছেন। ১৯৮৫ সাল থেকে ১৯৯৬—এই বছরে ১৮-টা প্রাইমারি স্কুল হয়েছে। আপনাদের ইকোনোমিক রিভিউ থেকে এটা বলছি।

মাননীয় কান্তিবাবু গত বছর ১ হাজার স্কুল করবেন বলেছিলেন এ বছর আরও ১ হাজার, অর্থাৎ মোট দু-হাজার স্কুল হবে। কিন্তু তার কোনও লক্ষণ আমরা দেখতে পাচ্ছি না। স্কুল এবং হাসপাতালের শয্যার ব্যাপারে একটা রিপোর্ট আর্মি আপনাদের দিয়েছিলাম এবং তার পর আপনারা উদ্যোগ নেওয়াতে কিছু শয্যা সংখ্যা হয়ত বেড়েছে কিন্তু কান্তিবাবুর অপদার্থতা, ব্যর্থতার কোথায় শেষ তা আমরা জানি না।

এবারে আমি মানবাধিকার সম্বন্ধে কিছু বলব। বর্তমানে দেখা যাচ্ছে প্রায়ই বন্দি—মৃত্যু হচ্ছে। এনিয়ে মাননীয়া মমতা বন্দ্যোপাধ্যায় ২১ দিনের অনশন সত্যাগ্রহ করেছিলেন। আমরা ভেবেছিলাম, মানুষ ভেবেছিল এবারে আপনারা একটা রেসপন্স করবেন। কিন্তু আপনারা নিরব থাকলেন। পুলিশ লক-আপে যাদের মৃত্যু হচ্ছে তাদের ক্ষতিপূরণ দেওয়ার জন্য রাজ্য সরকার কিছু অর্থের সংস্থান রাখুন। আপনারা এক সময় পুলিশকে গালাগালি করে ক্ষমতায় এসেছিলেন। কিন্তু আজকে সেসব ভুলে গিয়ে, অতীতের বিপ্লবী স্লোগান ভুলে গিয়ে বন্দিদের পুলিশ লক আপে পিটিয়ে মারা হচ্ছে।

আর, এটা আমি বারে বারেই বলি, কিন্তু মাননীয় মুখ্যমন্ত্রীর বিদেশ সফরের ব্রেক আপ অফ এক্সপেন্ডিচার গত ১০ বছর ধরে চেয়ে চেয়েও পেলাম না।

[10-40 — 10-50 a.m ]

গত ১০ বছর ধরে মুখ্যমন্ত্রী বিদেশ সফরের ব্রেক-আপ এক্সপেন্ডিচার দিচ্ছেন না, কেন দিচ্ছেন না? মুখ্যমন্ত্রী বিদেশ সফরত রাজ্যের অর্থেই যান। এ বছর কাউন্সিল অফ মিনিস্টার্সদের জন্য ২ কোটি টাকা অ্যালাউন্স ধরেছেন, রাজ্য মন্ত্রিসভার মিনিস্টারদের টোটাল যে টাকা বরাদ্দ হয়, সেই বরাদ্দের অধিকাংশ টাকাই মুখ্যমন্ত্রীর ফরেন ট্রিপে খরচ হচ্ছে। মুখ্যমন্ত্রী আইনত কোনও শ্রেণীর হোটেলে থাকার তার বরাদ্দ থাকে, রাজ্য সরকার কত টাকা বরাদ্দ করেছেন, বিদেশে কোন হোটেলে থাকছেন, তার সঙ্গে সফরসঙ্গী কারা হচ্ছেন? ১৯৮৭ সালে আমার একটি প্রশ্নের উত্তরে আপনি দিয়েছিলেন। তারপর ১৯৮৭ থেকে ১৯৯৭ এই ১০ বছর ধরে আমি প্রশ্ন দিচ্ছি কিন্তু সেই প্রশ্ন বিধানসভায় অ্যাডমিট হচ্ছে না, কেন? মুখ্যমন্ত্রীর বিদেশ সফরের টোটাল খরচের হিসাব আমরা বিধানসভায় আজকে জানতে চাই। আজকে বেকারত্বের প্রশ্নে যদি আসি, তাহলে দেখব পশ্চিমবাংলায় এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জগুলির মাধ্যমে চাকরি দেওয়ার সুযোগ কমে যাচ্ছে, তার একটা হিসাব আমি দিচ্ছি। ১৯৭৭-৮১ আপনাদের বামফ্রন্ট সরকারের আমলে ৫ বছরে চাকরি হয়েছিল ৬৫ হাজার ৬৮৯ জনের। ১৯৮২-৮৬ দ্বিতীয় বামফ্রন্ট সরকারের আমলে চাকরি হল ৫৮ হাজার ৪৩৯ জনের, কমে গেল ৭ হাজার। আবার ১৯৮৭-১৯৯১ তৃতীয় বামফ্রন্ট সরকারের আমলে কমে গিয়ে হল ৫০ হাজার ৭৩৪ জন এবং চতুর্থ বামফ্রন্ট সরকারের ১৯৯২-৯৬-তে কমে গিয়ে হল ৪১ হাজার ১০১ জন। কেন এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের বাইরে গিয়ে দলীয় আনুগত্য যাদের আছে তাদের সরাসরি চাকরিতে নিয়োগ করা হচ্ছে? এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে প্রথম বামফ্রন্ট সরকারের থেকে চতুর্থ বামফ্রন্ট সরকারের আমলে ৬৫ হাজার থেকে নেমে হচ্ছে ৪১ হাজারে। আর কংগ্রেস আমলে ১৯৭২-৭৭ সাল, যে সময়কে আপনারা সবাই গালিগালাজ করেন, ইকনমিক রিভিউ দেখলে আপনি দেখবেন ... লক্ষ ১১ হাজার ৫৯৬ জনের চাকরি হয়েছিল। অর্থাৎ,

এই ২০ বছর গ্রিনিজ বুক অফ ওয়ার্ল্ড রেকর্ডে নাম তুলে মুখ্যমন্ত্রী গত ৫ বছরে ৪১ হাজার চাকরি দিয়েছেন। কংগ্রেস আমলে ৫ বছরে ১ লক্ষ ১১ হাজার ৫৯৬ জনের চাকরি হয়েছিল। অসীমবাবু এখনও হাওড়ায় মানুষের মল মানুষকে বয়ে নিয়ে যেতে হচ্ছে। গত ২০ বছর ক্ষমতায় থাকার পরও হাওড়া একটা কর্পোরেশন শহর, এগুলি কবে দূর করবেন? নগর উন্নয়নের জন্য টাকা দেব বলছেন, কিন্তু মানুষের মল মানুষকে বয়ে নিয়ে যেতে হচ্ছে। এর জন্য মানুষ জবাব চাইবে না? আজকে একটা টাইম লিমিট করে বলুন যে অমুক বছরের পর পশ্চিমবাংলার মানুষকে অন্তত এটুকু রিলিফ দেবেন। গ্রামের কথা পরে বলবেন, শহরাঞ্চলের কথা বলুন যে মানুষকে আর মাথায় করে মানুষের মল বয়ে নিয়ে যেতে হবে না। আপনাদের সরকারের আমলে আজও এই জিনিস চলছে। এগুলি বন্ধ করতে হবে। আজকে ফলতা এক্সপোর্ট জোনের কি ভয়াবহ চিত্র। ফলতা এক্সপোর্ট জোনের একটা রিপোর্ট আপনাদের দপ্তর থেকে প্রকাশিত হয়েছে। ভারতবর্ষে বিভিন্ন রাজ্যের তুলনায় পশ্চিমবাংলাতে আজকে বিদেশি মুদ্রা অর্জনের যে সুযোগ ছিল সেটা আমরা পাচ্ছি না। এফ. ও. বি. ভ্যালু অফ ফলতা এক্সপোর্ট জোন ভারতবর্ষের সমস্ত রাজ্যের মধ্যে পশ্চিমবঙ্গ আজকে সবচেয়ে বেশি পিছিয়ে আছে। আপনি গত বারের বাজেট বক্তব্যে বলেছিলেন চুক্তির ভিত্তিতে ডাক্তার ও শিক্ষক নিয়োগ করা হবে। সেই গত বছরের বক্তব্যের পরিপ্রেক্ষিতে আজকে কি পরিস্থিতি দাঁড়িয়েছে। চুক্তির ভিত্তিতে আপনি কি ডাক্তার নিয়োগ করার বিষয়ে আপনার সরকার গতবারের বাজেটে ঘোষিত সিদ্ধান্ত সেই সিদ্ধান্তে স্টিক করেছেন। আজকে আপনার কাছে আমরা এই প্রশ্ন করব। আজকে মাইনোরিটি কমিশন হয়েছে, তার জন্য অর্থ ববাদ্দ করেছেন ২ কোটি টাকার মতো। কিন্তু আজকে সংখ্যালঘুদের কর্মসংস্থানের ব্যাপারে যদি লেবার ইন ওয়েস্টবেঙ্গলটাকে ভাল করে দেখেন তাহলে দেখবেন যে সংখ্যালঘুরা আজকে পশ্চিমবঙ্গে সবচেয়ে বেশি করে বঞ্চিত হচ্ছে। আজকে তাদের জন্য মাইনোরিটি কমিশন হল, কিন্তু এ ক্ষেত্রে স্ট্যাটিউটরি পাওয়ার দিয়ে তাদের আরও আর্থিক ক্ষমতা দেওয়া হচ্ছে না। আজকে যতক্ষণ পর্যন্ত তাদের স্ট্যাটিউটরি পাওয়ার দিয়ে আরও বেশি ক্ষমতা না দেবেন, গভর্নমেন্টের ফাইলে যদি তাদের এক্সেস না থাকে তাহলে আজকে দেখা যাবে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জগুলোতে নাম রেজিস্ট্রেশন করানোর ক্ষেত্রে সংখ্যালঘুদের নাম প্রতি বছর হুড়হুড় করে নেমে যাচ্ছে। তার কারণ এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের প্রতি বিশ্বাসযোগ্যতা তাদের কমে যাচ্ছে। তারা জানে যে এই এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে তারা কখনই সুযোগ পাবে না।

আপনারা মাইনরিটি কমিশন করুন, আপনাদের ২০ বছরের শাসনের কাছে আমরা এই দাবি করছি। আপনি প্রত্যেক মৌজায় বিদ্যুৎ পৌঁছে দেবার ব্যাপারটা এই সভাকে বলুন এবং কবে তা করবেন তা অ্যাসিয়র্ড করুন। শিক্ষা ক্ষেত্রে কতগুলি প্রাথমিক বিদ্যালয়, স্বাস্থ্য ক্ষেত্রে কতগুলি নতুন শয্যা বৃদ্ধির চেষ্টা করছেন জানান। হলদিয়া পেট্রো-কেমিকেলস এবং বক্রেশ্বর দেখিয়ে বার বার মানুষকে ভুল বোঝাবার চেষ্টা করছেন। এ বিষয়ে আপনারা একটা শ্বেতপত্র প্রকাশ করুন যে, কত লোককে আপনারা চাকরি দেবেন। সেলস ট্যাক্স আদায়ের ক্ষেত্রে আপনার নজরদারি ঠিকমতো নেই। আমি গতবারে বলেছিলাম, আবার বলছি, সেন্ট্রাল অ্যাভিনিউর একটা বড় দোকানে আমি বাথরুমের টাইলস কিনতে গিয়েছিলাম ৫,৩০০ টাকার। আমাকে তারা বলল, 'স্যার, আপনি যদি বিল নেন তাহলে ঐ টাকার ওপর আরও ৮০০

টাকার সেলস ট্যাক্স বেশি দিতে হবে। আর যদি বিল না নেন, একটা সাদা কাগজে লিখে নিয়ে যান তাহলে ঐ টাকাটা দিতে হবে না।' এই হচ্ছে অবস্থা। আমি এলাকার এম. এল. এ., আমাকেই এই কথা বলছে। বড় বড় দোকানের প্রতি আপনার কোনও নজরদারি নেই। আপনি যা বলছেন তা বাস্তব থেকে অনেক দূরে। আমি একটা গোদরেজ ইলেক্ট্রনিক টাইপ-রাইটার কিনব ভেবেছিলাম—আমাকে একজন বলল, 'আপনি একটা চিঠি লিখে দিন এলাহাবাদের কোম্পানির কাছে, তাহলেই রাজ্যকে বাদ দিয়ে সরাসরি আসবে, আপনি দেড় হাজার টাকা কমে পাবেন। কলকাতার দোকান থেকে নিলে দেড় হাজার টাকা বেশি লাগবে।' অর্থাৎ সর্বত্র কর ফাঁকি দেবার একটা মারাত্মক প্রবণতা দেখা দিয়েছে। অথচ আপনি কর ব্যবস্থাকে সহজ করে দিয়ে ভাবছেন সব ঠিক হয়ে যাবে। না, তা হবে না। আপনাকে মানুষকে উদ্বুদ্ধ করতে হবে। ২০ বছর পরেও আপনার বাজেটের এই অবস্থার জন্য আমি আপনার বাজেটের বিরোধিতা করছি। এই বাজেট ভাষণের মধ্যে দিয়ে রাজ্যের মানুষের কোনও সার্বিক মঙ্গলের প্রচেষ্টা আমি দেখতে পাচ্ছি না।

**শ্রী দেবব্রত ব্যানার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গত সোমবার মাননীয় অর্থমন্ত্রী পশ্চিমবঙ্গ সরকারের ১৯৯৭-৯৮ সালের আর্থিক ব্যয়-বরাদ্দের প্রস্তাব এই সভায় পেশ করেছেন। গত কয়েক দিন ধরে সরকার পক্ষের এবং বিরোধী পক্ষের মাননীয় বিধায়করা সেই প্রস্তাবের ওপর বিতর্ক করছেন। ব্যক্তিগতভাবে আমার মনে হচ্ছে, সামগ্রিক বিতর্ক এবং বাজেট প্রস্তাবের মধ্যে শিক্ষণীয় অনেকগুলি বিষয় আছে। কাজেই বাজেট প্রস্তাব সম্পর্কে আমার বক্তব্য রাখতে গিয়ে প্রথমেই আমি এই বাজেটকে দ্বর্থহীন ভাষায় সমর্থন করছি। বাজেট প্রস্তাবনা করতে গিয়ে মাননীয় অর্থমন্ত্রী বিগত কংগ্রেস সরকার এবং তাদের তথা-কথিত আর্থিক সংস্কার নীতির ফলে জাতীয় উৎপাদনের ক্ষেত্রে, কৃষি ও শিল্প উৎপাদনের ক্ষেত্রে যে বিপর্যয়ের সৃষ্টি হয়েছে, বিভিন্ন তথ্য এবং পরিসংখ্যানের মাধ্যমে মাননীয় অর্থমন্ত্রী তার বিস্তারিত ব্যাখ্যা করেছেন। কিন্তু এই চার দিনের সামগ্রিক বিতর্কের মধ্যে আমার নজরে এসেছে যে, তার এই ব্যাখ্যার বেশির ভাগ অংশই বিরোধী দলের মাননীয় বিধায়কদের মনঃপূত হয়নি। কিন্তু অনেকেই এটা আলোচনার মধ্যে এনেছেন। এই বাজেট সম্বন্ধে, বিশেষ করে মাননীয় অর্থমন্ত্রীর ঐ ব্যাখ্যা প্রসঙ্গে বিরোধী পক্ষের মাননীয় বিধায়কদের মন্তব্য হচ্ছে—কমিউনিস্ট পার্টির একটা কর্মসূচি আমাদের এখানে উপস্থাপন করা হয়েছে। আমি শুধু বিনীতভাবে এই কথা তাদের কাছে বলতে চাই যে, কমিউনিস্ট পার্টির কর্মসূচি নির্দিষ্ট রাজনৈতিক লক্ষ্য এবং উদ্দেশ্য সামনে রেখে সারা ভারতবর্ষের নিপীড়িত জনগণকে ঐক্যবদ্ধ করে মূল লক্ষ্যের দিকে এগিয়ে নিয়ে যাবার নির্দেশিকা।

[10-50 — 11-00 a.m.]

সেটা কোনও বাজেটে অঙ্গীভূত নয়। তবে এটা ঠিকই পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকারের কিছু দায়বদ্ধতা আছে—পশ্চিমবাংলার জনগণের প্রতি এবং রাজ্যের প্রতি। এই সরকার যে নীতির দ্বারা পরিচালিত সেই নীতির ধারাই এই সমস্যাগুলি সমাধানের কথা ভাবছেন সেই চিন্তার প্রতিফলন নির্দিষ্টভাবে বাজেট বক্তৃতার মধ্যে এসেছে, এ বিষয়ে কোনও সন্দেহ নেই। বাজেট বক্তৃতায় বামফ্রন্ট সরকারের নীতির প্রতিফলন নিশ্চিতভাবে ঘটেছে। আজকে সারা

দেশে গৃহীত আর্থিক নীতির প্রেক্ষাপটে আমাদের রাজ্যে অনেক কর্মসূচি, অনেক কর্মপদ্ধতি নিরূপিত হয়। অনেকেই আলোচনা করেছেন যে, কেন্দ্রীয় সরকারের নীতির সাথে আমাদের রাজ্যের বাজেট নাকি কোনও প্রভেদ খুঁজে পাচ্ছি না। আমি জানি না, তারা কোন দৃষ্টিভঙ্গি নিয়ে এই কথা ভাবছেন। একই সংবিধানের অন্তর্ভুক্ত থেকে একটা অঙ্গরাজ্য—কেন্দ্রীয় সরকার একদিকে চলবেন আর অঙ্গরাজ্যগুলি বিপরীত দিকে চলবেন এই ধারণায় উদ্ধুত হয়েই বোধ হয় তারা এই কথা বলছেন যেটা কখনও কোনও ক্ষেত্রেই বাস্তব সম্মত নয়। এই দেশের বাস্তব পরিস্থিতির সঙ্গে খাপ-খাইয়ে নিয়ে আমাদের রাজ্যের বাজেট, আমাদের কর্মপদ্ধতি ঠিক করতে হবে। বিদেশি ঋণের শর্তাবলীর কারণে গত ৬ বছর ধরে আমদানির ক্ষেত্রে আমদানি শুল্ক হ্রাস করার মধ্য দিয়ে আমাদের দেশের শিল্পের ক্ষেত্রে যে অপূরণীয় ক্ষতি করা হয়েছে তা আমাদের ভারতবর্ষে তথা পশ্চিমবঙ্গের অর্থনীতির উপর তার সুদূর প্রসারি প্রভাব পড়েছে। আমাদের পশ্চিমবাংলায় কেন্দ্রীয় সরকারের রাষ্ট্রায়ত্ব শিল্পগুলির কথা যদি ধরি তাহলে গত ৬ বছর ধরে কেন্দ্রীয় সরকারের গৃহীত উদার আমদানি নীতি এবং আর্থিক সংস্কার নীতির নামে কেন্দ্রীয় রাষ্ট্রায়ত্ব শিল্পগুলি সবচেয়ে বেশি আক্রান্ত হয়েছে। আজকে আমাদের রাজ্যের ক্ষেত্রে এবং ভারতবর্ষের বিভিন্ন রাজ্যের ক্ষেত্রে যেখানে কেন্দ্রীয় রাষ্ট্রায়ত্ব শিল্পের কনসেনট্রেশন বেশি সেখানে গেলেই বোঝা যায় প্রতিটি শিল্পের আজকে কি করুণ অবস্থার সৃষ্টি হয়েছে। আমাদের বর্ধমান জেলার পশ্চিম অঞ্চলে দুর্গাপুর থেকে বরাকর পর্যন্ত জি. টি. রোডের দুই ধারে কেন্দ্রীয় সরকারের যেসব রাষ্ট্রায়ত্ব শিল্পগুলি আছে কিংবা কর্ণাটকের বাঙ্গালোরে যেখানে কেন্দ্রীয় সরকারের রাষ্ট্রায়ত্ব শিল্পগুলির কনসেনট্রশন সবচেয়ে বেশি, উভয় জায়গায় ঘুরলে দেখা যাবে প্রতিটি রাষ্ট্রায়ত্ব শিল্প রুগ্নতার দিকে এগিয়ে যাচ্ছে অথবা রুগ্ন হয়েছে। আমাদের রাজ্যের ক্ষেত্রেই ধরুন, শুধুমাত্র বর্ধমান জেলায় ক্ষেত্রে রাষ্ট্রায়ত্ব শিল্পগুলি যদি দেখি জি. টি. রোডের দুই ধারে, যেমন, এইচ. এফ. সি. জেসপ, আর. আই. সি., হিন্দুস্থান রি-ফ্যাক্টরি, এম. এম. সি., বি. ও. জি. এল. কিম্বা আরও একটু এগিয়ে ইস্কো থেকে শুরু করে চিত্তরঞ্জন লোকোমোটিভ কারখানা থেকে শুরু করে স্ট্যান্ডার্ড ওয়াগন ইত্যাদি সমস্ত কারখানার অবস্থা আজকে একই জায়গায় এসে দাঁড়িয়েছে। অথচ এইরকম অবস্থা হওয়ার কথা ছিল না। রাষ্ট্রায়ত্ব শিল্প যখন শুরু হয় তখন এর উদ্দেশ্য ছিল, ভারতবর্ষের অর্থনীতিকে একচেটিয়া পুঁজি এবং ব্যক্তি-মালিকানা তারা যেন কজ্বা করতে না পারে। ভারতবর্ষের প্রথম প্রধানমন্ত্রী, জওহরলাল নেহেরু এই রাষ্ট্রায়ত্ব শিল্প গড়ে তুলেছিলেন। ভারতবর্ষের সমস্ত রাজনৈতিক দল তদানিন্তন প্রধানমন্ত্রীর রাষ্ট্রায়ত্ব শিল্প কিংবা রাষ্ট্রীয় শিল্পে অংশগ্রহণের তত্ত্বকে সঠিক বলে মনে করেন। সামান্য থেকে শুরু হয়ে কয়েক বছরের মধ্যেই সারা ভারতবর্ষে কোনও ইন্ডাস্ট্রির ক্ষেত্রে রাষ্ট্রায়ত্ব শিল্প প্রধান শিল্প হিসাবে গড়ে ওঠে। লক্ষ লক্ষ শ্রমিক এই শিল্পগুলিতে কাজ করছেন। সারা ভারতবর্ষের মানুষ এইসব রাষ্ট্রায়ত্ব শিল্পের স্বপক্ষে দাঁড়িয়েছিলেন।। কারণ, তাদের একটাই আশা ছিল, এই রাষ্ট্রায়ত্ব শিল্পের বিকাশের মধ্যে দিয়ে এক-চেটিয়া পুঁজিপতিরা ভারতবর্ষের অর্থনীতির উপর কবজা করতে পারবে না। কোর সেক্টারগুলো একচেটিয়া পুঁজির হাত থেকে মুক্ত করা যাবে, এই আন্ডার স্ট্যান্ডিং এর ভিত্তিতেই রাষ্ট্রায়ত্ব শিল্পগুলো গড়ে উঠেছিল। কিন্তু বিগত কয়েক বছরের মধ্যে লক্ষ্য করা যাচ্ছে যে এই রাষ্ট্রায়ত্ব শিল্পগুলোকে ধ্বংস করার জন্য যে নীতি গ্রহণ করা হয়েছে তার পরোক্ষ ফল ঘটেছে আমাদের রাজ্যের অর্থনীতির ক্ষেত্রে এবং সারা ভারতবর্ষের অর্থনীতির

ক্ষেত্রে। আজকে যদি এই সমস্ত শিল্পের শ্রমিকরা উদার আমদানি নীতির ফলে বিশ্বায়নের নামে এই সমস্ত শিল্পের উৎপাদন প্রায় বন্ধের মুখে, কিংবা যে সমস্ত শিল্পে উৎপাদন হয় তার মাল বিক্রি করার বাজার খুঁজে পাচ্ছে না। বিদেশি মাল অবাধ গতিতে আমাদের দেশে আসার ফলে, এমন কি মডার্নাইজেশনের কাজ শুরু হয়েছে দুর্গাপুর ইস্পাত কারখানায়, অ্যালয় স্টিল কারখানায় তারাও তাদের উৎপাদিত সামগ্রীর বিক্রির বাজার খুঁজে পাচ্ছে না একটা করুণ অবস্থার সৃষ্টি হয়েছে। শুধু রাষ্ট্রায়ত্ব শিল্পের ক্ষেত্রে নয়, রাষ্ট্রায়ত্ব শিল্পের উপর নির্ভরশীল অ্যানিসিলিয়ারি ইন্ডাস্ট্রিগুলো আজকে কাজের অভাবে ধুঁকছে, হাজার হাজার শ্রমিক তারা কাজের অভাবে এদিক ওদিক ঘুরে বেড়াচ্ছে। এই অবস্থার সৃষ্টি হয়েছে কেন্দ্রীয় সরকারের কতকগুলো জনবিরোধী নীতি গ্রহণ করার ফলে এবং তার সঙ্গে সঙ্গে প্রাইভেট সেক্টারগুলো বিদেশি একচেটিয়া পুঁজিপতিরা, মাল্টি ন্যাশনাল কোম্পানিগুলো এই প্রাইভেট সেক্টারে তার তাদের হস্তকে প্রসারিত করেছে। একটা অদ্ভুত পরিস্থিতি চলছে শিল্পের জগতে। এই অবস্থার পরিবর্তন অত্যন্ত জরুরি। নিশ্চিতভাবে এই অবস্থা বিচার করে এই বাজেট-এ যে কর্মসূচি গ্রহণ করা হয়েছে, যে ক্ষুদ্র এবং মাঝারি শিল্পের বিকাশের স্বার্থে আমাদের রাজ্যে আরও নুতন শিল্প গড়ে তোলার স্বার্থে যে কর্মসূচি বাজেটের মধ্যে উল্লিখিত হয়েছে, তাকে সাফল্যের দিকে নিয়ে যাবার দায়িত্ব পশ্চিমবঙ্গের মানুষ হিসাবে আমাদের গ্রহণ করতে হবে। অবস্থা যদি এই ভাবে চলতে থাকে তাহলে শিল্প বলতে আমাদের রাজ্যে আর কিছু থাকবে না। পুরানো শিল্প বলতে আর কিছু থাকবে না। একদিকে বিংশ শতাব্দীর এই শেষ মুহূর্তে প্রযুক্তির ক্ষেত্রে যে বিপ্লব সংগঠিত হয়েছে, যেখানে কর্মহীন উন্নয়নের তত্ত্ব বিশ্বের বাজারে ঘোরাফেরা করছে যেখানে দুর্গাপুর ইস্পাত কারখানা যে মূল্যে তৈরি হয়েছে তার চাইতে তিন গুণ বেশি খরচ করে মডার্নাইজেশন হয়, অথচ ৩২ হাজার যে শ্রমিক দুর্গাপুর ইস্পাত কারখানায় কাজ করতেন, মডার্নাইজেশনের পরে তা ২৩ হাজারে এসে দাঁড়িয়েছে। এবং এটাও বলা হয়েছে যে মডার্নাইজেশনের কাজ সম্পূর্ণ হলে পরে ১৮ হাজার এর বেশি শ্রমিক সেখানে প্রয়োজন হবে না। এই হচ্ছে কর্মহীন উন্নয়ন, নুতন তত্ত্ব সাম্রাজ্যবাদী মাল্টি ন্যাশনালদের তত্ত্ব যা আমাদের দেশের সরকার গ্রহণ করেছে। এখানে প্রশ্ন হচ্ছে যে আধুনিকতার অর্থ কি এই মডার্নাইজেশন? এর অর্থ যদি এই হয় যে শ্রমিকদের ছাঁটাই তাহলে আমাদের গভীর ভাবে ভাবতে হবে যে মডার্নাইজেশন তার সঙ্গে অ্যাক্সপেনশনের কর্মসূচি যদি না নেওয়া হয় তাহলে আমরা এই মডার্নাইজেশনের কর্মসূচি গ্রহণ করব কি না? কোন ধরনের আধুনিক যন্ত্রপাতি আমরা এখানে প্রয়োগ হতে দেব, এই সমস্ত বিষয় রাজ্য সরকারকে গভীর ভাবে বিচার করতে হবে। কারণ মডার্নাইজেশন উইদাউট টিয়ার, শ্রমিক শ্রেণীর চোখের জল এর বিকল্প হিসাবে যদি মডার্নাইজেশনকে আহ্বান করতে হয় তাহলে অবশ্যই সরকারকে ভাবতে হবে যে কি ভাবে এই মডার্নাইজেশনের কাজ এক সঙ্গে তার শ্রমিক শ্রেণীর চাকরির নিরাপত্তা তাকে সুনিশ্চিত করা যায়। এটা হচ্ছে একটা আনন্দের বিষয় যে পশ্চিমবাংলার বাস্তব পরিস্থিতি আজকে নুতন শিল্প সৃষ্টির একটা বাতাবরণ সৃষ্টি হয়েছে। আমরা দেখেছি আমাদের জেলার ক্ষেত্রে ইতিমধ্যেই ফেরা অ্যালয়, ইতিমধ্যে পিগ আয়রনের বিভিন্ন কারখানা দুর্গাপুর, আসানসোল রিজিয়নে তারা আসছে এবং শিল্প স্থাপিত হচ্ছে, পরীক্ষামূলক ভাবে একাধিক শিল্পের প্রডাকশনও শুরু হয়ে গেছে। আমরা বিশ্বাস করি, এই শিল্পগুলোকে ব্যবহার করে তার চারপাশে অ্যানসিলিয়ারি ইন্ডাস্ট্রিজ গড়ে উঠবে। যে সমস্ত অ্যানিসিরিয়ারি ইন্ডাস্ট্রিগুলো

বৃহৎ শিল্পের উপর নির্ভর করে কেন্দ্রীয় সরকারের রাষ্ট্রায়ত্ব শিল্পগুলোর উপর নির্ভরশীল ছিল, এখন প্রায় সেই সমস্ত অ্যানিসিলিয়ারি ইন্ডাস্ট্রির কোনও ধরনের কাজই শ্রমিকরা খুঁজে পাচ্ছে না। আমার দৃঢ় বিশ্বাস রাজ্য সরকারের এই দৃঢ় উদ্যোগ, এই ধরনের অ্যানিসিলিয়ারি ইন্ডাস্ট্রিগুলোকে বাঁচাতে সাহায্য করবে।

[11-00 — 11-10 a.m.]

এবং হাজার হাজার শ্রমিক, কর্মচারি যারা এর সঙ্গে যুক্ত আছেন তাদের রুজি-রোজগারের ব্যবস্থা হবে। দুর্গাপুর থেকে আসানসোল পর্যন্ত যে শিল্পাঞ্চল তা পশ্চিমবঙ্গের অন্যতম বৃহৎ শিল্পাঞ্চল। তিনশোর উপর ছোট এবং মাঝারি ধরনের কারখানা এখানে রয়েছে। এই সমস্ত কারখানাগুলি বৃহৎ কারখানাগুলির প্রয়োজনীয় অ্যানসিলিয়ারি ইন্ডাস্ট্রি হিসাবে দীর্ঘদিন ধরে দায়িত্ব পালন করে আসছে। আজকে তারা ভয়ঙ্কর বিপদের মুখে। এই ধরনের শোচনীয় অবস্থার সৃষ্টি হয়েছে বিগত কংগ্রেসের কেন্দ্রীয় সরকারের উদার অর্থনীতি এবং উদার আমদানি নীতির জন্য। এই অবস্থার পরিবর্তনের জন্য যে কাজ করা আশু প্রয়োজন তার উল্লেখ তথ্য এবং পরিসংখ্যান দিয়ে এই বাজেটের মধ্যে তুলে ধরা হয়েছ। মাননীয় অর্থমন্ত্রী তার জবাবি ভাষণে এই বিষয়ে আরও বিস্তারিতভাবে বলবেন বলেই আমি মনে করি। যে বিপদ এবং সমস্যার মুখে আমরা দাঁড়িয়েছি, শিল্পের ক্ষেত্রে যে ভয়ঙ্কর পরিস্থিতির সৃষ্টি হয়েছে আমি মনে করি এ বিষয়ে সমস্ত মাননীয় সদস্যের সচেতন হওয়া দরকার এবং ঐক্যবদ্ধভাবে একটা নীতি নির্ধারণ করে এর সমাধান করা দরকার। এ ছাড়া বিকল্প কোনও পথ নেই। এর আগে আমরা দেখেছি, পশ্চিমবঙ্গ সরকার ব্যাঙ্ক স্থাপনের কথা বললেও বিগত কংগ্রেস সরকার তা হতে দেননি। এখন নতুন অর্থ নিগম যা তৈরি হচ্ছে তা নিশ্চিতভাবে পশ্চিমবঙ্গের সাধারণ মানুষের স্বার্থে ব্যাঙ্ক হিসাবে কার্যকর ভূমিকা পালন করতে পারবে বলেই আমরা মনে করি। এই বলে পুনরায় বাজেটকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী তুষারকান্তি মন্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বিধানসভায় গত ১৭ই মার্চ মাননীয় অর্থমন্ত্রী ১৯৯৭/৯৮ সালের যে বাজেট পেশ করেছেন আমি তার সম্পূর্ণ বিরোধিতা করে কয়েকটি বিষয়ে আমার অল্প সময়ের মধ্যে উল্লেখ করছি। মাননীয় অর্থমন্ত্রী মহাশয় তার বাজেট বিবৃতির ৩.১২ নং অনুচ্ছেদে বলেছেন যে ১৯৯৭/৯৮ সালে ১২৫ কোটি টাকা খরচ করে ১০ শতাংশ গ্রামীণ মৌজাকে বিদ্যুতায়নের আওতায় আনবেন। স্যার, পশ্চিমবঙ্গে মোট মৌজার সংখ্যা ৩৮ হাজার ৩৬টি, তার ১০ শতাংশ মানে ৩৮শো মৌজাকে তিনি এ বছর বিদ্যুতায়নের আওতায় আনবেন। গত বছর মাননীয় অর্থমন্ত্রী ৫০ কোটি টাকা খরচ করে ২৯ হাজার ২০৫ থেকে ২৯ হাজার ২৩৭—তার মানে ৩২টি মৌজাকে বিদ্যুতায়ন করেছিলেন। ৫০ কোটি টাকার ২।। গুণ হিসাবে যদি ১২৫ কোটি টাকাকে ধরি তাহলে সেই টাকাতে ৩২ ইনটু আড়াই—তার মানে ৮০টি মৌজাকে বিদ্যুতায়ন করা যায়। তার জায়গায় ৩৮শো মৌজাকে ঐ টাকাতে তিনি কি করে বিদ্যুতায়ন করবেন আমি বুঝতে পারছি না। এই প্রতিশ্রুতি সম্পূর্ণ ধাপ্পা ছাড়া আর কিছু নয় বলেই তাই আমি মনে করি। তাহলে কি একটা খুঁটি পুঁতলেই মৌজাতে বিদ্যুতায়ন হয়ে গেল—এই ভাবেই হিসাবটা ধরেছেন? স্যার, আমার মেদিনীপুর জেলাতে ৯০ ভাগ বাড়িতে এখনও বিদ্যুত পৌছায়নি, তারা এখনও সেই মধ্যযুগীয়

অন্ধকারের মধ্যেই দিন কাটাচ্ছে। পশ্চিমবঙ্গে এক কোটির উপর পরিবার আছে, তারমধ্যে ৩৬ লক্ষ ৩৪ হাজার পরিবার বিদ্যুতের গ্রাহক অর্থাৎ ৩৬ পারসেন্ট পরিবার বিদ্যুতের গ্রাহক এবং ৬৪ পারসেন্ট বিদ্যুতের এখনও গ্রাহক নন। তারা এখনও অন্ধকারেই রয়েছেন। স্যার, এই সঙ্গে অর্থমন্ত্রী যদি এইভাবে পরিসংখ্যানটা দিতেন যে মহারাষ্ট্রে ২০ লক্ষ পাম্পসেটে বিদ্যুৎ সংযোগ করে সেখানকার সরকার চাষীদের সাহায্য করছেন এবং পশ্চিমবঙ্গে সেখানে মাত্র ১ লক্ষ ২ হাজার পাম্পসেটে বিদ্যুৎ দেওয়া হয়েছে তাহলে বোঝা যেত। এতো পশ্চিমবঙ্গের লজ্জা। গ্রামে বিদ্যুৎ চুরি হচ্ছে, সি. পি. এমের নেতা এবং ক্যাডাররা সেখানে বিদ্যুৎ নিয়ে ব্যবসা করছে, গ্রামের পর গ্রামে বিদ্যুৎ নেই—গ্রামগুলিতে যদি মাননীয় অর্থমন্ত্রী ঘুরে আসতেন তাহলে তিনি প্রকৃত সত্যটা দেখতে পেতেন। আমাদের মেদিনীপুর জেলার অবস্থা তো ভয়াবহ। সারা ভারতবর্ষে যেখানে বিদ্যুতের ব্যবহার মাথাপিছু ৩৯০ ইউনিট সেখানে মেদিনীপুরে হচ্ছে মাত্র ৫৫ ইউনিট। মেদিনীপুরে বিদ্যুৎ আছে বলেই তো মনে হয় না। ধানের উৎপাদন হয়েছে ১২২ লক্ষ টন। ৩.২২ অনুচ্ছেদে মাননীয় অর্থমন্ত্রী বলেছেন যে, এই বছর উৎপাদনের লক্ষ্যমাত্রা ধার্য করা হয়েছে ১২০ লক্ষ টন। তাহলে কি করে বলছেন উৎপাদনের গতি উর্ধ্বমুখী। যেখানে গত বছর উৎপাদন হয়েছিল ১২২ লক্ষ টন এবং এই বছর লক্ষ্যমাত্রা ধার্য হয়েছে ১২০ লক্ষ টন সেখানে কি করে উৎপাদন উর্ধ্বমুখী হয় জানি না। গত বছর লেভি আদায়ের লক্ষ্যমাত্রা ছিল ৩.৫ লক্ষ টন, সেটা তুলতে পেরেছেন কি? এখানে উৎপাদনে রেকর্ড করেছেন বলছেন, অথচ লেভির ক্ষেত্রে কোটাটা তুলতে পারেননি। যার জন্য আজকে রেশনিং-ব্যবস্থা ভেঙে পড়েছে। আর ওরা বলছেন—রেশনিং-ব্যবস্থার মাধ্যমে রাজ্যের গরিব মানুষদের স্বার্থ যাতে ভালভাবে রক্ষিত হয় তারজন্য চেষ্টা করা হচ্ছে। বীজ উৎপাদনের কথা উনি যা বলেছেন সেখানে এগ্রিকালচার কমিটির রিপোর্টে আমরা লক্ষ্য করেছি, সেখানে বিভিন্ন এজেন্সির মাধ্যমে কৃষকদের মিনিকিট দেবার ক্ষেত্রে উন্নততর ব্যবস্থা করা হয়নি। আজকে সেটাও অন্তর্ঘাতের মাধ্যমে শেষ হয়ে যাচ্ছে। ফলে টাকা খরচ হচ্ছে, কিন্তু কাজ হচ্ছে না। আজকে পাঞ্জাব, হরিয়ানা থেকে এনে অসীমবাবু এখানে মিনিকিট বিতরণ করছেন। আর এটাই হ'ল এখানকার বীজ গবেষণার সাফল্য। বিশ্বাস না হয়, রাজ্যের কৃষি খামারগুলো ঘুরে আসুন, তারপর হাউসকে বিভ্রান্ত করবেন।

মিঃ ডেপুটি স্পিকার স্যার, শিল্প সম্বন্ধে বলতে গেলে অনেক কিছু বলতে হয়। হলদিয়া নিয়ে বলতে গিয়ে সেখানে শিল্পায়নের জোয়ার এসেছে বলা হয়েছে। সেখানে মিতসুবিশি, সায়মন ইস্পাৎ, নিউজপ্রিন্ট, পেট্রো কমপ্লেকস প্রভৃতি বিভিন্ন কলকারখানা হচ্ছে বলছেন। কিন্তু আমরা দেখছি কি? সেখানে সাইমন ইস্পাত তলপি-তলপা গুটিয়ে নিয়ে বেরিয়ে যাচ্ছে, কারণ সি. পি. এম. ক্যাডাররা বলেছেন যে, পার্টি অফিসে তাদের এক লক্ষ টাকা দিতে হবে, তা না হলে কাজ করতে দেওয়া হবে না। তারপর কি অজ্ঞাত কারণে জানি না, সায়মন ইস্পাত-এর পক্ষে যন্ত্রপাতি এনে ফেলা হচ্ছে। আজকে রাজ্যে শিল্পের যে করুণ অবস্থা সেটা ষাটের দশক থেকে বামপন্থীদের কারণেই হয়েছে, কারণ বামফ্রন্ট গরিব মানুষদের ক্ষেপিয়ে তুলতে বলে এসেছেন—মালিকপক্ষ হচ্ছে শ্রমিক শ্রেণীর শত্রু। এইভাবে ক্ষেপিয়ে দিতে তারা লালঝান্ডা ধরে সেই ব্যবস্থা করেছিলেন। তারজন্য রাজ্যের সমস্ত জায়গায় ওয়ার্ক-কালচার নষ্ট

হয়েছে। আজকে সেই ওয়ার্ক-কালচার ফিরিয়ে আনতে মুখ্যমন্ত্রী বিভিন্ন জায়গায় মিটিং করছেন। এই ভাবে এরা রাজ্যটাকে সর্বনাশের মুখে ঠেলে দিয়েছেন।

আপনারা ২০ বছর ক্ষমতায় রয়েছেন, কিন্তু আমরা দেখছি, ১৯৮০ সাল থেকে রাজ্যের প্রাইভেট সেক্টরে শ্রমিক-সংখ্যা কমছে। ১৯৮০ সালে সংখ্যাটা ছিল ১০.৮০ লক্ষ, কিন্তু সেটা কমে বর্তমানে ৭.৭০ লক্ষে নেমে এসেছে, অর্থাৎ এই সময়ে এখানে ৩.১০ লক্ষ লোক কাজ হারিয়েছে। এর কারণ হল, মালিকপক্ষ জানেন যে, এখানে ইন্ডাস্ট্রি করতে হলে এখানে ক্যাডার যারা রয়েছেন তাদের বিভিন্নভাবে তোষামোদ না করতে পারলে ইন্ডাস্ট্রি হবে না এবং তার জন্য শিল্পপতিরা আসতে ভয় পাচ্ছেন। ভয় যে পাচ্ছেন সেটা বোঝা যায়, মুখ্যমন্ত্রী বলেছেন এখন শিল্পপতিদের ভয় ভাঙছে এবং তারা ধীরে ধীরে আসতে আরম্ভ করেছে। এর থেকে এটাই প্রমাণিত হয় যে, পশ্চিমবঙ্গে শিল্পের অবস্থা ভাল নয়। এখন শিল্পে জোয়ার ইত্যাদি বড় বড় কথা বলা হচ্ছে, কিন্তু রাজ্যে শিল্প-পরিপন্থী কাজ নিজেরাই করেছেন, কারণ সমস্ত শ্রমিক শ্রেণীকে শিল্পপতিদের বিরুদ্ধে আপনারাই ক্ষেপিয়ে দিয়েছিলেন। তারজন্য শিল্পপতিরা এখন এই রাজ্যে ইন্ডাস্ট্রি করতে ভয় পান। এখানে বিদ্যুৎ এবং উন্নত মানের বীজ ইত্যাদি ক্ষেত্রে বাজেট বইয়ে যে পরিসংখ্যান দেওয়া হয়েছে তার সবটাই অসত্য প্রলাপ। আমি সেই জন্যই মাননীয় অর্থমন্ত্রীকে বলতে চাই সঠিকভাবে মানুষের পাশে দাঁড়িয়ে পশ্চিমবাংলার যাতে উন্নতি হয় তার সম্বর্থক ব্যবস্থা নেবেন। আমরা দেখেছি বর্তমান বছরে বোরো চাষের ক্ষেত্রে জল না আসার ফলে ৬০০ কোটি টাকা ক্ষতি হয়েছে, ৩ কোটি ম্যান্ডেজ নষ্ট হয়েছে এবং ১০০ কোটির শ্রম থেকে শ্রমিকরা বঞ্চিত হয়েছে। সেই কারণে আমি এই বাজেট বিবৃতির বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[11-10 — 11-20 a.m.]

**শ্রী আবু হেনা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী গত ১৭ তারিখ সোমবার যে বাজেট বক্তব্য এই হাউসে রেখেছেন, আমি আপনার মাধ্যমে তার বিরোধিতা করছি। স্যার, আমার মতে এই বাজেট গতানুগতিক, স্টিরিও টাইপ। আমরা জানি মাননীয় অর্থমন্ত্রী গত ১০ বছর ধরে পশ্চিমবাংলার বাজেট পেশ করছেন। প্রথম দিকে তিনি জিরো ডেফিসিট বাজেট পেশ করতেন। গত ২ বছর ধরে তিনি ঘাটতি বাজেট পেশ করছেন। এবারে তিনি ঘাটতি বাজেট পেশ করেছেন, ১০ কোটি টাকার ঘাটতি বাজেট পেশ করছেন। যদিও ঘাটতি ৫২ কোটি টাকার। কিন্তু উনি বলেছেন অ্যাডিশনাল ট্যাক্স এবং ৫ পারসেন্ট সারচার্জের মাধ্যমে ৪২ কোটি টাকা ঘাটতি পূরণ করবেন। নেট ঘাটতি ১০ কোটি টাকার রেখেছেন। গত ২০ বছর ধরে আমাদের এই রাজ্যে গ্রামাঞ্চলে এবং শহরাঞ্চলে কি অবস্থার সৃষ্টি হয়েছে সেটা সকলেই জানেন। গত তিন দিন ধরে এই বাজেট নিয়ে আলোচনা চলছে, আজকেও বাজেটের উপর আলোচনা হচ্ছে। এই ব্যাপারে বিভিন্ন বক্তা তাদের বক্তব্য রেখেছেন এবং প্রতিদিন মাননীয় মন্ত্রী মহাশয় সেই বক্তব্য নোট করেছেন জবাব দেবেন বলে। মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আমি যে কথা বলতে চাই তা হল তিনি যে বাজেট পেশ করেছেন প্রতি বারের মতো এবারেও তিনি পশ্চিমবাংলার জনগণকে ধাপ্পা দেওয়ার চেষ্টা করেছেন। উনি এখানে অনেক বড় বড় কথা বলেছেন। উনি বলেছেন বিকল্প অর্থনীতি, সামাজিক দায়িত্ব

বোধ দায়বদ্ধতা এবং তৃণমূল স্তরে দায়িত্ববোধ। উনি বিকল্প অর্থনীতির ক্ষেত্রে বলেছেন কালো টাকা উদ্ধার, দক্ষতার সঙ্গে উৎপাদন বৃদ্ধির মাধ্যমে কর্মসংস্থান বৃদ্ধি করা এবং ভরতুকি ভিত্তিতে গণ বন্টন ব্যবস্থা চালু করা। এই কালো টাকা উদ্ধারের ব্যাপারে আমাদের লিডার অফ দি অপোজিশন এবং আরও বক্তা অনেক বক্তব্য রেখেছেন। কালো টাকা উদ্ধারের ব্যাপারে অনেক বার প্রচেষ্টা নেওয়া হয়েছে, এবারেও নেওয়া হয়েছে। প্রণব মুখার্জি নিয়েছিলেন, মনমোহন সিং নিয়েছিলেন। কিন্তু কালো টাকা খুব বেশি উদ্ধার হয়নি। উনি বলছেন চাল উৎপাদনের ক্ষেত্রে পশ্চিমবাংলা রেকর্ড করেছে। এই রেকর্ড করতে পারে। চাল পশ্চিমবাংলার প্রধান খাদ্য। আমরা দেখতে পাচ্ছি ইকনমিক রিভিউ-এ যেটা বলছেন তা হল গত ২ বছরে চালের উৎপাদন কমেছে। চাল উৎপাদন যেটা হচ্ছে সেটার প্রধান কৃতিত্ব হচ্ছে চাষীদের উদ্যোগ। এখানে সরকারের কতটকু দায়িত্ব আছে সেটা বোঝা যাচ্ছে না। উনি বলছেন যে এগ্রিকালচারাল প্রোডাকশন ৬ পারসেন্ট বাড়িয়েছেন যেখানে অল ইন্ডিয়ার অ্যাভারেজ হচ্ছে ২ পারসেন্ট। উৎপাদনের বিষয়ে তিনি অন্যান্য রাজ্যের ইন্ডিভিজুয়াল ফিগার তিনি দিচ্ছেন না। যদিও আমরা জানি উৎপাদন কিছুটা বেড়েছে এবং সেটা চাষীদের কৃতিত্বে। আমি মূল বিষয় যেটা বলতে চাই তা হল আপনারা জানেন মুর্শিদাবাদ জেলাতে গঙ্গা এবং পদ্মার ভাঙন হয়। আমি সেই ভাঙন এলাকার লোক।

গত ২০ বছর ধরে মুর্শিদাবাদ জেলা পদ্মার ভাঙনের ফলে তার মানচিত্রটা পরিবর্তন হয়ে যাচ্ছে। কিন্তু রাজ্য সরকারের তরফ থেকে কোনও প্রচেষ্টা, কার্যকর ভাবে কোনও প্রচেষ্টা নেওয়া হয়নি। আমরা জানি, মাননীয় মন্ত্রী মহাশয় অনেকবার দিল্লি গেছেন। এবারের বাজেট বক্তৃতায় আপনি বলেছেন যে, একটা সেন্ট্রাল কমিটি এখানে এসেছিল, তার শর্ট টার্ম লোন ৩১৫ কোটি টাকা এবং লং টার্ম লোন হিসাবে ৬১৬ কোটি টাকা দেবে। মাননীয় অর্থমন্ত্রী এবারের বাজেটে এরজন্য ২০ কোটি টাকা বরাদ্দ করেছেন। আমি জানি না, এই টাকা উনি দেবেন কিনা। আমি মন্ত্রীদের জিজ্ঞাসা করে জেনেছি যে, টাকা বরাদ্দ হলেও ফান্ড রিলিজ করেন না। আর যদিও বা ফান্ড রিলিজ করেন তা একেবারে বছরের শেষের দিকে করেন। যখন টাকাটা দরকার তখন তা পাওয়া যায় না। গত বছর আমার এলাকায় লালগোলায় এবং আখেরিগঞ্জে কি ভয়ানক পদ্মার ভাঙন হয়েছিল তা আপনারা জানেন। সেই ব্যাপারে কোনও কাজ হয়নি। এবারে অনেক আগে থেকে, ইরিগেশন সাবজেক্ট কমিটির তরফ থেকে বারংবার বলা হয়েছে। আপনারাই বলেছেন যে এটি একটি জাতীয় সমস্যা। কিন্তু এটি সেচ দপ্তরের অন্তর্ভূক্ত। তারা এই ভাঙন রোধের ব্যাপারে এফেক্টিভ কোনও কাজ করেননি। মন্ত্রী মহাশয়কে বারবার করে বলা সত্ত্বেও তিনি এফেক্টিভ কাজ করেননি। আমরা চেয়েছিলাম যে, অন্তত শীতকালে ওখানে কাজটা আরম্ভ করা হোক। কিন্তু এখনও পর্যন্ত কাজ আরম্ভ হয়নি। এবারের বাজেটে অর্থমন্ত্রী মহাশয় ২০ কোটি টাকা বরাদ্দ করেছেন। আমি জানি না, এই টাকা আদৌ খরচ হবে কিনা। দেখা যাবে, যখন একের পর এক চাষের জমি, বাস্তু জমি পদ্মার গর্ভে চলে যাচ্ছে তখন কাজ হবে। তখন হয়ত পুরোটাই পদ্মার গর্ভে চলে যাবে, পুরো টাকাটাই কন্ট্রাক্টরের পকেটে চলে যাবে। এই কাজের ব্যাপারে সরকারের অনেক গাফিলতি আছে। আমরা মাননীয় অর্থমন্ত্রীর নেতৃত্বে দিল্লিতে গিয়েছিলাম, আপনাকে অনুরোধ করব, আপনি বিষয়টি দেখবেন। এবারে আমি শিল্পায়নের ব্যাপারে কিছু বলতে চাই।

পশ্চিমবাংলায় শিল্প কিছুই হয়নি। এখানে বেকারের সংখ্যা ক্রমশ বাড়ছে। উনি বলেছেন যে, এখানে শিল্পের ব্যাপারে অনেক কাজ হয়েছে। কিন্তু আমরা দেখতে পাচ্ছি যে, এখানে চালু ইন্ডাস্ট্রিগুলো একের পর এক বন্ধ হয়ে যাচ্ছে যখন এবং স্ট্রাইক ও লক-আউটের ফলে যখন এক কোটি শ্রমিক নতুন করে বেকার হয়ে পড়েছে তখন উনি বলছেন, এখানে ৬ লক্ষ বেকারকে চাকুরি দেবেন। এটি একটি ভাঁওতা কথা। আমি এই বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কমলাক্ষী বিশ্বাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রীর আনীত বাজেটকে সমর্থন করতে উঠে আমি দু'একটি কথা ব্যক্ত করতে চাইছি। আজকে পশ্চিমবাংলায় গ্রামের বুকে শোষণ কিছুটা কমেছে। গ্রামের মানুষের অভাব অভিযোগ, দুঃখকষ্ট কিছুটা কমেছে, তবে নির্মূল হয়নি। গ্রামের মানুষের মনের মধ্যে অভাব অভিযোগ উঁকিঝুঁকি মারছে। হঠাৎ করে বন্যা দেখা দিলে, তাদের অসুখ বিসুখ করলে তারা অসুবিধার সম্মুখীন হয়ে পড়ে। এই অবস্থায় তাদের আর্থিক সাহায্য দানের উদ্দেশ্যে পঞ্চায়েত স্তরে কোনও ফান্ড তৈরি করা যায় কিনা তা ভেবে দেখার জন্য মাননীয় অর্থমন্ত্রীকে অনুরোধ করছি। আজকে গ্রাম গঞ্জের মানুষ কোনও মহাজনের কাছে, সুদখোরের কাছে যাচ্ছে না, একথা ঠিক। কিন্তু তাদের হঠাৎ করে অসুখ বিসুখ হলে তারা যে অসুবিধার মধ্যে পড়ে তা থেকে রক্ষার জন্য গ্রামের মানুষের জন্য কোনও বিশেষ ফান্ডের ব্যবস্থা করার জন্য আমি অর্থমন্ত্রীর কাছে অনুরোধ জানাই। আশা করি, তিনি এটি বিবেচনা করে দেখবেন। আজকে গ্রামে শিক্ষার হার যে ভাবে বেড়েছে, তাতে আমাদের যে পরিকল্পনাগুলো আছে তাকে রূপায়িত করতে পারলে আমরা বেকারি কিছুটা দূর করতে পারব।

[11-20 — 11-30 a.m.]

ইতিমধ্যে বিভিন্নভাবে গ্রামেগঞ্জের যুবক-যুবতীরা সরকারি এবং বেসরকারি সংস্থার থেকে ট্রেনিং প্রাপ্ত হয়ে বসে আছে। তারা চাকুরির জন্য দরজায় দরজায় ঘুরেও কোনও ব্যবস্থা করতে পারছে না। সেই কারণে তাদের যদি উপযুক্ত পরিমাণে কাঁচামাল এবং বিদ্যুতের ব্যবস্থা করা যায় তাহলে তারা নিজেরাই নিজেদের কর্মসংস্থানের ব্যবস্থা করতে পারবে। অবশ্যি ইতিমধ্যে অর্থমন্ত্রী বলেছেন যে, অর্থ নিগম তৈরি করবেন, এটা যদি করে দিয়ে বেকার যুবক যুবতীদের, যারা ট্রেনিং প্রাপ্ত তাদের কারখানা করে দিতে পারেন, তাহলে গ্রামে বেকারত্বের জ্বালা অনেকটা কমে যাবে। গ্রামে গ্রামে পঞ্চায়েত, জেলা পরিষদ লোন মঞ্জুর করলেও ব্যাঙ্ক থেকে সেই টাকা উদ্ধার করতে হিমসিম খেয়ে যেতে হচ্ছে। সেখানে ব্যাঙ্কে তারা গ্যারান্টার হিসাবে একজন সলভেন্ট পার্টিকে দেখাতে বলেন, অর্থাৎ প্রভাবশালী ব্যক্তিকে প্রমাণস্বরূপ দেখাতে না পারলে ব্যাঙ্কের লোন পাওয়া যায় না। সুতরাং এই অর্থ নিগম তৈরি হলে পরে গ্রামের সাধারণ মানুষেরা উপকৃত হবে এবং বেকারত্বের জ্বালা কিছুটা কমবে। তারপরে স্বাস্থ্যের ব্যাপারে আসছি, গ্রামের মানুষেরা ঠিকমতো চিকিৎসার সুযোগ পাচ্ছে না। আমি সেই কারণে মাননীয় স্পিকারের মাধ্যমে আপনার কাছে এবং স্বাস্থ্যমন্ত্রীর কাছে অনুরোধ জানাচ্ছি যে, জেলা ভিত্তিক যদি পড়ার সুযোগ করে দেন অর্থাৎ গ্রামের ছেলে ডাক্তারি পাশ করার পরে সেই গ্রামেই ডাক্তার হিসাবে ফিরে আসবে, সেখানেই তার অ্যাপোয়েন্টমেন্ট হবে, এই

ব্যবস্থা যদি করতে পারেন তাহলে চিকিৎসকের এত অভাব হবে না। কুচবিহার, জলপাইগুড়ির, পুরুলিয়ার ছেলেরা যদি ডাক্তারি পড়াশুনোর শেষে নিজের জেলায় ফিরে এসে ডাক্তার হিসাবে বসতে পারেন তাহলে ডাক্তারের অভাব আমার মনে হয় থাকবে না। এই ব্যাপারে একটা কোটা করার দরকার, মেদিনীপুর বা কুচবিহারের ছেলে পাশ করে মেদিনীপুরেই ফিরে যাবে, কুচবিহারের ছেলে পাশ করার পরে কুচবিহারেই ফিরে যাবে এই ব্যবস্থা হিসাবে কোটা করা প্রয়োজন। তারপরে হাসপাতালগুলোতে যে টিকিটের ব্যবস্থা করেছেন, খুব ভাল করেছেন। যারা কিছুটা বিত্তবান তারা টিকিট কেটে চিকিৎসা করাবেন, ওষুধ বাজার থেকে কিনে খাবেন আর যারা গরিব মানুষ অর্থাৎ দরিদ্র থেকে দরিদ্রতর মানুষ, তারা ফ্রি চিকিৎসার সুযোগ পাবে, এই ব্যবস্থা ভাল করেছেন। এর ফলে প্রকৃত গরিব মানুষরা ফ্রি চিকিৎসার সুযোগ পাবেন এবং হাসপাতালের ওষুধপত্র ওরা ঠিকমতো পাবে। কংগ্রেস মহল থেকে আইনশৃঙ্খলার অবনতির কথা বারেবারে বলা হয়েছে। আমরা তো আইনশৃঙ্খলার কোনও অবনতি দেখছি না, ৪০-৫০ বছর ধরে যেভাবে চলছিল, এখনও সেইভাবে চলছে। তবে কিছু ব্যতিক্রম আছে যেমন পুলিশ স্টেশনে উপযুক্ত পরিমাণে গাড়ি নেই এবং পর্যাপ্ত পরিমাণে পেট্রোল নেই, যাতে করে ওই গাড়িগুলো ঠিকমতো ব্যবহার করা যায়। এক প্রান্ত থেকে আরেক প্রান্তে যেতে হলে যে পরিমাণ গাড়ির দরকার তা নেই। ধরুন একটা জায়গায় পুলিশ গণ্ডগোল থামাতে গেছে গাড়ি নিয়ে, ঠিক তারই ৪০-৫০ কি. মি. দূরে আরেকটা গন্ডগোলের খবর পুলিশ পেল, কিন্তু গাড়ি একটা থাকায় তাদের পক্ষে যাবার উপায় থাকে না। তারপরে গাড়ি থাকলেই হবে না, পর্যাপ্ত পরিমাণে পেট্রোলের দরকার, তারও অভাব। কোনও কোনও থানাতে আবার ওয়ারলেস ভ্যানই নেই। সুতরাং এই বিষয়গুলো আপনাকে দেখতে হবে। আইনশৃঙ্খলা রক্ষা করতে হলে যোগাযোগের ব্যবস্থাকে আরও সুদৃঢ় করতে হবে। তারপরে গ্রামেগঞ্জে এখন পানীয় জলে আর্সেনিকের প্রভাব ভীষণভাবে দেখা দিচ্ছে। আর্সেনিক ভয়াবহ রূপ নিয়ে আসছে, এরফলে মানুষ ভীষণভাবে আক্রান্ত হচ্ছে। বিশেষ করে বাংলাদেশের সীমান্ত এলাকায় এই রোগের প্রভাব দেখা দিচ্ছে। বিশেষ করে বাগদা এলাকায় গেলে দেখবেন যে বহু নলকূপ আর্সেনিক যুক্ত জল আসার জন্যে সিল্ড করা হয়েছে।

পি. এইচ. ই. দপ্তরকে বলা হয়েছে, তারা কলের মুখ আটকে দিয়েছে। উত্তর ২৪ পরগনা, দক্ষিণ ২৪ পরগনা ও নদীয়া জেলার কিছু অংশে আর্সেনিকের প্রাদুর্ভাব দেখা দিয়েছে। বাগদায় ১০/১২ টি ট্যাপ ওয়াটার আছে এবং রিজার্ভার আছে। কিন্তু মানুষের কাছে স্প্রাউডের মাধ্যমে জল পৌঁছাচ্ছে না, এমন ভাবে স্প্রাউড রয়েছে, গ্রামের শেষ প্রান্তে, যেখান থেকে জল আনতে গেলে অসুবিধা হয়। আমি আশা করব এই ব্যাপারে যেন পি. এইচ. ই. দপ্তর অর্থমন্ত্রীর সঙ্গে কথা বলে যেখানে টিউবওয়েল থেকে সমস্ত গ্রামের পারপাসটা সার্ভ হয়। এতে আর্সেনিক যেখানে ভীষণভাবে দেখা দিয়েছে, সেখানে কিছুটা সমস্যা দূরীভূত হবে। এবারে বলি, পিছিয়ে পড়া ও. বি. সি., এস. সি., এস. টি.-দের কাগজে কলমে তাদের অনেক সুযোগ সুবিধা থাকলেও বিভিন্ন আইনের ফাঁক ফোঁকর দিয়ে তাদেরকে বঞ্চিত করা হচ্ছে। বিভিন্ন শিক্ষা প্রতিষ্ঠানে যেখানে ও. বি. সি., এস. সি., এস. টি. ইকনমিকস ম্যাথামেটিক্স কেমিস্ট্রি অনার্সের ক্ষেত্রে শিক্ষক পাওয়া শক্ত, সেখানে এই সমস্ত পোস্টে রিজার্ভ করা হচ্ছে।

এক্ষেত্রে আমি বলব, বাংলা, ইতিহাস, ভূগোল অপেক্ষাকৃত সহজ বিষয়গুলিতে এদের জন্য পোস্ট রিজার্ভ করা হোক। বাগদায় গত শুক্রবারের আগের শুক্রবারে বিশাল ঝড়ে প্রচুর ক্ষয়ক্ষতি হয়ে গিয়েছে। অনেক লোক হাসপাতালে রয়েছে। আমি অনুরোধ করব অর্থমন্ত্রী বা তার মন্ত্রিসভার সদস্যরা যে কেউ যেন বাগদার এলাকাটি একবার ঘুরে দেখে আসেন। সেখানে প্রচুর সম্পত্তি ধ্বংস হয়ে গেছে। সেখানে অবিলম্বে রিলিফের ব্যবস্থা করা দরকার। এবং আশা করব রিলিফ দিয়ে বাগদার মানুষকে আপনারা আশ্বস্ত করবেন, এই বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মিহির গোস্বামী :** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, গত ১৭ই মার্চ, মাননীয় অর্থমন্ত্রী ডঃ অসীমকুমার দাশগুপ্ত মহাশয়, বিধানসভায় যে বাজেট পেশ করেছেন আমি তা সম্পূর্ণ বিরোধিতা করছি। তার মূল কারণ বাজেট দেখে আমার যেটা মনে হয়েছে, পশ্চিমবাংলার বেকার যুবকদের প্রতি চরম বঞ্চনা করা হয়েছে। আমার উত্তরবাংলা থেকে যারা বিধানসভায় আছি, তাদের প্রতি চূড়ান্ত বিশ্বাসঘাতকতা ছাড়া আর কিছু বাজেটে নেই। সরকার পক্ষের দু-একজন বিধায়ক, বিগত দু-এক দিন ধরে যে বক্তব্য চলছে, সেখানে তারা তাদের বক্তব্যের মধ্যে দিয়ে প্রমাণ করার চেষ্টা করেছেন উত্তরবাংলার প্রতি বঞ্চনা করা হচ্ছে। সেই কারণে তাদের পক্ষ থেকে উত্তরবঙ্গের জন্য একটা মিনি রাইটার্স করার একটা প্রস্তাবও দিয়েছেন। শুনে আমার মনে হয়েছে, মন্ত্রিসভায় যারা আছেন, তাদের বোঝা উচিত উত্তরবঙ্গের মানুষের প্রতি বঞ্চনাটা কোথায়। আমরা যারা বিধানসভায় আসি, তারা শুধুমাত্র রাজনৈতিক কচকচানি শোনবার জন্য আসি না, শিক্ষা নেওয়ার জন্যও আসি। বাজেট বক্তৃতাটা পড়ে মনে হচ্ছিল শুধুমাত্র কতকগুলি ভাঁওতা ছাড়া আর কিছু নেই। পশ্চিমবাংলার প্রতি কোনও শুভ প্রচেষ্টা আছে বলে আমার মনে হচ্ছে না। আমি এখানে মাননীয় তথ্যও সংস্কৃতি মন্ত্রীকে কয়েকটি কথা বলতে চাই।

[11-30 — 11-40 a.m.]

আমরা একটা পুস্তক পেয়েছি, প্রচার করেছে বামফ্রন্ট সরকার। বইটার নাম উত্তরবঙ্গ। বইটাতে বারবার বলা হয়েছে উত্তরবঙ্গের উন্নয়ন করা হয়েছে। এক জায়গায় এসে তথ্য সংস্কৃতি দপ্তরের মন্ত্রী বুদ্ধদেব ভট্টাচার্যের বোধ হয় বিবেকে আঘাত লেগেছে। তাই একটা জায়গায় এসে বলেছেন, "তিস্তা প্রকল্পের সেচ বলতে গেলে এখনও সম্পূর্ণ রূপে পাওয়া যায়নি। ক্ষুদ্রসেচ বাড়লেও তার সীমাবদ্ধতা আছে। এই কথা বলতে গিয়ে বলেছেন স্বাধীনতার প্রথমদিকে বিশেষ করে ডাক্তার বিধানচন্দ্র রায়ের মুখ্যমন্ত্রিত্বের আমল ছিল রাষ্ট্রায়ত্ত শিল্পের যুগ। সে সময় শত অসুবিধার মধ্যেও, দক্ষিণ বঙ্গে কিছু রাষ্ট্রায়ত্ত শিল্প গড়ে উঠেছে কিন্তু উত্তরবঙ্গের দিকে লক্ষ্য দেওয়া হয়নি। একমাত্র কোচবিহার রাজার কোচস্টেট ট্রান্সপোর্ট সংস্থাকে উত্তরবঙ্গ স্টেট ট্রান্সপোর্টে পরিণত করা হয়েছে। অথচ বইটার শুরু থেকে শেষ অবধি বারবার এটাই বলা হয়েছে যে উত্তরবঙ্গে সব হয়েছে, দক্ষিণবঙ্গে কিছুই হয়নি। মাননীয় অর্থমন্ত্রী যে হিসাব দিয়েছেন তাতে দেখা গেছে যে তিনি নাকি বিদ্যুতের উপর গুরুত্ব দেবেন। ৯৬-৯৭ সালে বিদ্যুতের যে খরচ তিনি বলেছিলেন— প্ল্যান এক্সপেন্ডিচারে হচ্ছে ১ হাজার ১১৬ কোটি ৮৭ লক্ষ টাকা এবং নন প্ল্যান এক্সপেন্ডিচারে ৫৬ কোটি ১ লক্ষ টাকা অর্থাৎ

মোট খরচ করেছেন ১ হাজার ১৭২ কোটি ৮৮ লক্ষ টাকা। বছরের শেষে দেখা গেল প্ল্যান এক্সপেন্ডিচারে খরচ করেছেন মাত্র ৬৩৮ কোটি ১২ লক্ষ টাকা এবং নন প্ল্যান এক্সপেন্ডিচারে খরচ করেছেন মাত্র ৫৬ কোটি টাকা অর্থাৎ ৬৯৪ কোটি ১২ লক্ষ টাকা। দেখা যাচ্ছে বরাদ্দের মাত্র ৫০ শতাংশ। বাজেটের টাকাও যে সরকার খরচ করতে পারেন না, তাদের কি বলব? অথচ বলা হচ্ছে বামফ্রন্ট সরকারের অগ্রগতির রথ এগিয়ে যাচ্ছে। এটাকে কি বিকল্প অর্থনীতি বলে যেখানে বামফ্রন্ট সরকার তাদের বরাদ্দের টাকা খরচ করতে পারেন না। পশ্চিমবাংলায় গ্রামাঞ্চলের সংখ্যা যদি ৩৮ হাজার হয় তাহলে ১০ হাজার গ্রামে বিদ্যুতের তার পৌঁছায়নি। আমরা বলছি, আমরা উন্নয়ন করছি, অন্য রাজ্য থেকে এগিয়ে যাচ্ছি। ১২ লক্ষ অগভীর নলকূপ আছে যদিও সেটা বেসরকারি, সরকারি নয়। তাতে মাত্র ১ লক্ষ অগভীর নলকূপে বিদ্যুতের কানেকশন দেওয়া গেছে। বাকিগুলোতে এখনও হয়নি। তারপরও বলবেন উন্নয়নের দিকে আমরা এগিয়ে যাচ্ছি। সরকারি অগভীর নলকূপের সংখ্যা ৩ হাজার ২২৪। তার মধ্যে বিদ্যুৎ দেওয়া হয়েছে মাত্র ৫০ শতাংশ সরকারের নিজস্ব অগভীর নলকূপে। পঙ্গু সরকার বিদ্যুৎ দিতে পারে না। পশ্চিমবঙ্গে বিদ্যুৎ নাকি বেশি হচ্ছে, অন্য রাজ্যে দেওয়া হচ্ছে। আমরা কি বলব? মাননীয় সদস্যগণ সরকার পক্ষের যারা আছেন, এটাও কি কংগ্রেসি চক্রান্ত? সরকারি নলকূপে সরকার বিদ্যুৎ দিতে পারে না। ১২ লক্ষ অগভীর নলকূপের মাত্র এক লক্ষতে বিদ্যুৎ দেওয়া গেছে। লজ্জা করে না আপনাদের বারবার শুধু কংগ্রেসিদের দিকে আঙুল দেখান। আপনারা জানেন, মাননীয় অর্থমন্ত্রী বিদ্যুতের পরেই জোর দিয়েছেন শিক্ষার উপর। শিক্ষার চেহারাটা কি বর্তমানে? বাজেটে অনেক রাজনীতির কথাই বলেছেন। ৮৫ সালের আগে থেকে হিসাব করবেন। প্রাথমিক স্কুলের সংখ্যা ছিল কটা? ৫১ হাজার তিনটা। ৯৫-৯৬ সালে পশ্চিমবঙ্গে ৫১ হাজার ২১টা মাত্র। গত ১১ বছরে পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার মাত্র ১৮টা প্রাথমিক স্কুল করেছেন।

এটাও কি কংগ্রেসি চক্রান্ত? দুই বছর আগে বামফ্রন্ট সরকার ঘোষণা করেছিলেন যে, দুই হাজার প্রাথমিক স্কুল করবে। হিসাবটা কি বলছে—সরকার স্কুল করবে বলে, আজও একটাও হয়নি। অথচ চাকরির ক্ষেত্রে ৬০ বছরের উর্ধ্বে। প্রাথমিক স্কুলের টিচার যারা, যারা এখনও চাকরি করছেন, ৩০ হাজার প্রাথমিক শিক্ষক গত ১০ মাস ধরে মাইনে পাচ্ছেন না। এর চেয়ে বড় অপদার্থতা আর কি হতে পারে বলে আমি জানি না। আমি জানি না যে, সরকার পক্ষের যারা মাননীয় বিধায়করা আছেন, তারা এই খবর পেয়েছেন কিনা জানি না, যে, আরও ৩ জন প্রাথমিক শিক্ষক মাইনে না পেয়ে আত্মহত্যা করেছেন। তারপরেও কি এই বিধানসভায় বসে পশ্চিমবঙ্গের মাননীয় মন্ত্রীরা বলবেন বুক ফুলিয়ে যে, তারা এগিয়ে যাচ্ছেন? ৪৫ হাজার প্রাথমিক শিক্ষক অবসরকালীন ভাতা পাচ্ছেন না। কেউ ১০ বছর থেকে পাচ্ছেন না, কেউ ৫ বছর থেকে পাচ্ছেন না, আবার কেউ অনেকদিন থেকেই পাচ্ছেন না। এটাও কি বিকল্প অর্থনীতি—না বিকলাঙ্গ অর্থনীতি এটা অনুগ্রহ করে উত্তর দেবেন। শিক্ষা পর্ষদ এর কথা অবশ্য আজকে আর বলার দরকার নেই। ইদানিংকালে আপনারা সবাই জানেন যে, প্রাথমিক শিক্ষা দপ্তর সি. পি. এমের প্রচার পার্টি অফিস হয়ে গেছে। ছাত্রদের সর্বনাশ হয়ে গেছে। পরীক্ষা হচ্ছে না, প্রশ্নপত্র ফাঁস হয়ে যাচ্ছে। তারপরেও কি মন্ত্রীরা বলবেন এগিয়ে যাচ্ছেন? প্রাথমিক স্কুলের শিক্ষক নিয়োগের ক্ষেত্রে ঘুস খায়। মেদিনীপুর মালদার ক্ষেত্রে সুপ্রিম

কোর্ট প্রমাণ করে দিয়েছে যে, এই বামফ্রন্ট সরকার ঘুষ নিয়ে চাকরি দেয়। তাই আজকে সর্বশেষে উত্তরবঙ্গের উন্নয়নের দাবি জানিয়ে আমার বক্তব্য এখানেই শেষ করছি।

**श्री अनय गोपाल सिन्हा :** माननीय डिप्टी स्पिकार सर, १७ तारिख को जो विधान सभा में हमारे वित्त मंत्री जो बजट पेश किए है उस बजट मे कही बन्द कल-कारखानों को खोलने के लिए कही किसी तरह का प्रस्ताव नही हैं। अभी भी बन्द हांस्पीटल जो १० साल से बन्द पड़े हुए है अभी तक सरकार पेय-प्रोटेक्सन नही दे रही है, उसको खोलने के लिए कोई प्रस्ताव नही है। सरकार शिक्षा के नाम पर बड़ी-वड़ी वाते करती है कोई स्कुल और कालेज खोलने के लिए इस बजट में प्रस्ताव नही है। रोड के मरम्मत करने की और गांवो से रोड को जोड़ने की इस बजट मे कोई प्रस्ताव नही हैं। माननीय मंत्री महोदय कोई नई रुट चलाने का भी प्रावधान नही किये है। इसलिए १७ तारिख को वित्त मंत्री ने जो बजट प्रस्ताव रखो है इन सव कारणो से इसका विरोधिना करता हूं। और हमारी पार्टि ने जो संसोधनी प्रस्ताव लायी है मै उसका समर्थन करता हूं। वित्त मंत्रीजी इन बन्द कल कारखानो को खोलने की व्यवस्था कराए। वेरोजगारी बढ़ रही है। वेकारी की समस्या, गुण्डागर्दी बढ़ रही है। विधान सभा मे जो वजट पेश किया गया है उस बजट मे गरीवों के लिए, वेकारों और मजदूरो के लिए किसी तरह की कोई सहायता मिलने की उम्मीद नही हैं। किसी-किसी गांवों मे पानी के लिए एक विलोमीटर चलना पड़ता है। नोर्थ २४ परगना के हमारे विधान सभा केन्द्र मे एक किलोमीटर पर कही-कही टयूववेल, पानी की व्यवस्था नही हैं। विजली की व्यवस्था नही हैं। विजली नही रहने के कारण लोगो को काफी असुविधा होती हैं। इसलिए इस वजट मे एसा कोई प्रावधान ही किया गया है जिससे गरीवो को कुछ राहता मिले, गरीवो की समस्या मे कोई कमी नही होगी। इन गांवो मे जहां विजली, पानी की गम्भीर समस्या है उसके समाधान के लिए कोई व्यवस्था नही है। यह बजट गरीवो के हित मे नही है। मै इस बजट का विरोधिता करते हुए अपना वक्तव्य शेष करता हूँ।

[11-40 — 11-50 a.m.]

**শ্রী অমর চৌধুরি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই অধিবেশনে মাননীয় অর্থমন্ত্রী ১৯৯৭-৯৮ সালের যে বাজেট পেশ করেছেন আমি তাকে সমর্থন করে ২-৪টি কথা বলতে চাই। আমাদের কংগ্রেসি বন্ধুরা বারে বারে বলছেন যে, পশ্চিমবঙ্গের শিল্প পিছিয়ে পড়েছে। আমি এই প্রসঙ্গে বলতে চাই যে এই পিছিয়ে পড়ার ব্যাপারে কংগ্রেসের এতদিনকার নীতিই দায়ী। শিল্পে পশ্চিমবঙ্গ প্রথম স্থানে ছিল। কিন্তু বিগত দিনে কংগ্রেসের নীতি, কেন্দ্রীয় সরকারে নীতির ফলেই আজকে এই অবস্থা হয়েছে। কংগ্রেসের নীতির ফলে লাইসেন্সের যে

সমস্যাগুলো ছিল—লাইসেন্স প্রথা, মাসুল সমীকরণ এবং আমাদের এখনকার যে ক্যাপিটাল মার্কেট বা, ফিনান্সিয়াল ইন্সটিটিউশনের হেড কোয়াটার্সগুলো মহারাষ্ট্রে নিয়ে যাওয়া সব মিলিয়ে পশ্চিমবঙ্গের প্রতি উদাসীনতার জন্য আজ পশ্চিমবঙ্গের এই অবস্থা। এর মধ্যে আবার আমরা ঋণের ফাঁদে পড়েছি। একদিকে পুঁজিবাদী খোলাবাজারের অর্থনৈতিক ফাঁস, অন্যদিকে ঋণের ফাঁদ এই দুইয়ের সমস্যার মধ্যে থেকে পশ্চিমবঙ্গের অর্থমন্ত্রীকে কাজ করতে হচ্ছে এবং উন্নয়ন পরিকল্পনাগুলো করতে হচ্ছে। এই সমস্যাগুলো মিলিয়ে আমাদের ভাবতে হবে যে আমরা কোন পথে যাব। খোলাবাজারের অর্থনীতির বিরুদ্ধে বিশিষ্ট অর্থনীতিবিদদের যে বক্তব্য ছিল, যে বিকল্প পরিকল্পনা তাদের ছিল সেই পরিকল্পনার মধ্যে থেকে পশ্চিমবঙ্গের বামপন্থীরা যথাসাধ্য চেষ্টা করছেন। একথা মনে রেখে আমাদের বাজেটকে বিশ্লেষণ করতে হবে।

আমি মূল বাজেটের কিছু অংশের কথায় আসছি। আমাদের অর্থমন্ত্রী প্রায় ৫০-৬০ কোটি টাকা ট্যাক্স কনসেশন করে কোটি কোটি টাকা শিল্পে দিয়েছেন এবং আমার মনে হয় এগুলোর মূল সুবিধাগুলো উচ্চ আয় সম্পন্ন লোকেরা বেশি ভোগ করবে। সুতরাং আমার কথা হল, আমাদের এখানে বিভিন্ন ডিপার্টমেন্টে আমাদের সার্ভিস সেক্টর আছে। সেখানে আমরা আমাদের প্রয়োজনীয় অর্থ দিতে পারি না। এই স্তরে উচ্চ আয় সম্পন্ন ব্যক্তিদের সুযোগসুবিধা কমিয়ে দিয়ে আমরা সার্ভিস সেক্টরে আরও বরাদ্দ বাড়াতে পারি। কেন এসব বলছি? আমরা জানি বিভিন্ন ডিপার্টমেন্টের জন্য মোট বাজেটের প্রায় ৮০ পারসেন্ট এস্ট্যাব্লিশমেন্টে খরচা হয়। তার উন্নয়ন এবং তার মেইনটেনান্সের ক্ষেত্রে টাকা থাকে না। আমরা স্কুল, কলেজের কথা বলব। স্কুল, কলেজের বিল্ডিং করার জন্য প্রায় টাকা পাওয়া যায় না। বহু স্কুল আছে যেগুলো সম্প্রসারণ এবং মেইনটেনান্সের জন্য ৪-৫ লক্ষ টাকা খরচা হয়। কিন্তু ডিপার্টমেন্ট থেকে ৫০-৬০ হাজার টাকা বা এক লক্ষ টাকার বেশি পাওয়া যায় না। বাকি অর্থ ব্যক্তিগত উদ্যোগে এবং মানুষের সহানুভূতির সাহায্যে কালেকশন করে কাজে লাগাতে হয়। বরানগরে বনহুগলিতে কমার্স কলেজ আছে কিন্তু সেই কমার্স কলেজ সম্পূর্ণ করা যাচ্ছে না, অর্ধেক হয়ে বসে আছে। ছাত্র ও সাধারণ মানুষের থেকে অর্থ নিয়ে বসে আছেন। রাস্তাঘাটের উন্নতি হচ্ছে না। মেইনটেনান্সের জন্য টাকা দিতে পারতাম। অন্যদিকে পানীয় জলের ক্ষেত্রেও আরও কৃষকদের সেচের জল দিতে পারতাম আরও বেশি অর্থ বরাদ্দ করতে পারতাম। এখন দুধের দাম বাড়াতে হয়েছে। দুধের দাম ৮০ পারসেন্ট বেড়েছে। আমরা যে সব কনসেশন দেওয়ার চেষ্টা করেছি সেগুলো বিবেচনা করে এসব খাতে কিছু টাকা বরাদ্দ করা যায় কিনা সে ব্যাপারে আমি মাননীয় অর্থমন্ত্রীর কাছে আবেদন করব।

মাননীয় অর্থমন্ত্রী কিছু কিছু শিল্পের দিকে তাকিয়ে যে ট্যাক্স কনসেশনের কথা ভেবেছেন, সেদিকে তার দৃষ্টি আকর্ষণ করে কয়েকটি কথা বলতে চাই। পশ্চিমবাংলায় বিস্কুট শিল্প বিশেষ প্রাধান্যের দাবি রাখে। এক্ষেত্রে হায়ার সেলস ট্যাক্স যেটা রেখেছেন, সেটা বিবেচনার জন্য আবেদন করব। যেসব জায়গায় এই শিল্পের উপযোগী কাঁচামাল সহজলভ্য, দামেও কম, সেই সমস্ত রাজ্য হরিয়ানা, পাঞ্জাবে বিস্কুটের উপর সেলস ট্যাক্স নেই, উত্তর প্রদেশে মাত্র ৫ পারসেন্ট। সেখানে আমাদের পশ্চিমবাংলায় ১২ থেকে পারসেন্ট সেলস ট্যাক্স ধার্য করা আছে। শ্রমিক প্রতিনিধিদেরও দাবি আছে এই ব্যাপারে। আমি গতকাল মাননীয় অর্থমন্ত্রীর

সাথে এই বিষয়ে কথাও বলেছি। এক্ষেত্রে ট্যাক্স কনসেশনের সুবিধা দিলে সরকারি লিলি বিস্কুট কোম্পানিও উপকৃত হবে।

স্বনিযুক্তি প্রকল্প কেন ব্যর্থ হচ্ছে, সেখান থেকে আশানুরূপ ফল পাওয়া যাচ্ছে না কেন, সেটা দেখার জন্য একটা অনুসন্ধান কমিটি গঠন করুন। গরিব মানুষ এখান থেকে যে ২০, ২৫, ৩০ হাজার টাকা নেয়, তা দিয়ে কোনও শিল্প করা যায় না এবং সেই টাকা শোধ না করতে পারার ফলে ব্যাঙ্ক পরবর্তীকালে ঋণ দেয় না। বেশি টাকা ঋণ দিয়ে প্রকল্পটি বাস্তবায়িত করা যায় কিনা দেখবেন।

খোলা বাজার অর্থনীতির ফলে অর্গানাইজ সেক্টরে শ্রমিক নিয়োগ কমে যাচ্ছে। যেখানে ১২ কোটি টাকার প্রকল্প আছে, সেখানে হয় ১২ জন কর্মী নিয়োগ করেছে, আর কন্ট্রাক্ট লেবার আছে ৩৫/৪০ জন। আমরা কন্ট্রাক্ট ভিত্তিতে শিক্ষক নিয়োগ করার চেষ্টা করছি। পরোক্ষভাবে এই নীতিকে স্বীকার করে নিচ্ছি। এই নীতির ফল ভোগ করছে প্রাইভেট সেক্টররা।

আবার বিস্কুট শিল্পের কথায় আসছি। এই ক্ষেত্রে ট্যাক্স কনসেশনের কথা বিবেচনা করবেন, না হলে সেটা ক্ষতিগ্রস্থ হবে, এবং এই শিল্পের সঙ্গে জড়িত বহু শ্রমিকও ক্ষতিগ্রস্থ হবে। বর্তমানে প্রিয়া বিস্কুট কোম্পানি উত্তরপ্রদেশের নয়ডা চলে গেছে, সেখান থেকে বিস্কুট এনে এখানে বিক্রি করে লাভ করছে।

এই কয়টি কথা বলে, এই বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[11-50 — 12-00 Noon]

**শ্রী আকবর আলি খোন্দকার :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী গত ১৭ তারিখে যে বাজেট পেশ করেন আমি আপনার মাধ্যমে তার সম্পূর্ণ বিরোধিতা করছি। আমার বিধানসভা কেন্দ্র হুগলি জেলার চন্ডিতলাতে যখন জঙ্গী মোটর সাইকেলটাকে নিয়ে যাই তখন সেখানকার মানুষ আমাকে ঘিরে ধরে প্রশ্ন করে—আলো কোথায়, রাস্তা কোথায়, চিকিৎসা কোথায়, বেকার যুবকদের চাকরি কোথায়? এর উত্তর নিশ্চয় মাননীয় অর্থমন্ত্রী মহাশয় দেবেন।

এখানে মাননীয় বিরোধী সদস্যরা যারা বসে আছেন তারা এই বাজেট বিতর্কে অংশ গ্রহণ করে বার বার প্রমাণ করার চেষ্টা করেছেন যে এই বাজেট সবচেয়ে ভাল বাজেট এবং ভারতবর্ষের মধ্যে আমরাই একটা রাজ্য যারা কিনা সবেতেই প্রথম হয়েছি। কিন্তু আমার বন্ধু বিরোধী সদস্যরা তাদের কেন্দ্রে গিয়ে আমার মতো কোনও প্রশ্নের সম্মুখীন হন কি না, জানি না। কিন্তু গ্রামের মানুষ যখন আমাদের কাছে উক্ত প্রশ্নগুলো করে, আমি তার কোনও উত্তর দিতে পারি না।

আমি প্রথমে স্বাস্থ্য এবং চিকিৎসা সম্বন্ধে বলছি। মাননীয় অর্থমন্ত্রী মহাশয়কে অনুরোধ করব উনি যাতে চন্ডিতলা রুর‍্যাল হাসপাতাল বা শ্রীরামপুর হাসপাতাল পরিদর্শন করেন

এবং তাহলেই তিনি বুঝতে পারবেন অবস্থাটা কোথায় গিয়ে দাঁড়িয়েছে। আমি কোনও পরিসংখ্যান এখানে রাখছি না। শুধু বলব, শ্রীরামপুর হাসপাতালে কংগ্রেস সরকারের আমলে যে বেড সংখ্যা ছিল আজকে এত বছর পরেও তা অপরিবর্তিত আছে। এছাড়া হুগলি জেলাতে নতুন কোনও হাসপাতাল আর তৈরি হয়নি, একটা ভিত্তিপ্রস্তরও স্থাপন করা হয়নি। আন্ত্রিকের রোগীরা যদি সেখানে যায় ওষুধ পায় না, স্যালাইন পায় না। কাউকে কুকুরে কামড়ালে ১৪-টা ইঞ্জেকশনের জায়গায় ৫-টা ইঞ্জেকশন দিয়ে বলা হয় ওষুধ পাওয়া যাচ্ছে না। সেই মানুষটা এর ফলে যে মরে যেতে পারে তার কোনও চিন্তা তারা করে না। এর জন্য কে দায়ী থাকবে? এই প্রশ্ন আজ আমি আপনার কাছ করতে চাই। যদি স্বাস্থ্যে আমাদের পশ্চিমবাংলা প্রথম হয় তাহলে কেন আজকে গ্রামে গ্রামে প্রচুর পরিমাণে নার্সিং হোম তৈরি হচ্ছে? তার কারণ হচ্ছে, আজকে হাসপাতালে চরম অব্যবস্থা চলছে। সদ্যজাত শিশুকে কুকুরে নিয়ে যাচ্ছে, খেয়ে ফেলছে। রোগীর চোখ উপড়ে নেওয়া হচ্ছে। আজকে চিকিৎসার অবস্থা কোথায় গিয়ে দাঁড়িয়েছে তা এর মধ্যে দিয়ে বোঝা যাচ্ছে।

মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন, ওনারা নাকি পশ্চিমবঙ্গে শিল্প এবং বেকার যুবকদের জন্য চাকরির ব্যবস্থা করেছেন। কিন্তু গ্রামে যখন যাই তখন গ্রামের লোকেরা বলে, আমাদের চাকরি দিন, কোথায় চাকরি? কংগ্রেস আমলে যে বেকারের সংখ্যা ছিল আজকে তার সংখ্যা অনেক বৃদ্ধি পেয়েছে। আপনারা বেকার যুবকদের জন্য বেকারভাতা চালু করেছিলেন, তখন অনেকে এজন্য আপনাদের সাধুবাদ জানিয়েছিল। কিন্তু আজকে সেই বেকার ভাতা কোথায় গেল? এই যে বাজেট বইটা আপনি দিয়েছেন তার মধ্যে কোথাও আজকে এ সম্বন্ধে কিছু লেখা নেই।

আজকে আমাদের 'মৌ-দাদু' সোমনাথবাবু, তিনি পার্লামেন্টে প্রথম হয়েছেন—ভাল কথা। মাননীয় সোমনাথবাবু আমার জেলাতে তিনটে শিল্প করার জন্য মাননীয় মুখ্যমন্ত্রীকে নিয়ে গিয়েছিলেন। ডানকুনি, আরামবাগ এবং রাজ্যধরপুর ঐ শিল্পগুলো হওয়ার কথা ছিল। ওনারা গিয়ে ফিতে-টিতে কেটে এসেছেন কিন্তু কাজের কাজ কিছুই হয়নি। এই হচ্ছে আজকে এখানে শিল্পের অবস্থা। আজকে বেকার যুবকরা চাকরি না পেয়ে হাহাকার করছে।

আমি এরপর আসছি বিদ্যুতের ক্ষেত্রে, বিদ্যুতের অবস্থাটা কি। আমরা এই বাজেটে দেখলাম মাননীয় অর্থমন্ত্রী যে পরিসংখ্যান দিয়েছেন, হুগলি জেলার মৌজার পরিসংখ্যান যা দিয়েছেন তাতে দেখা যাচ্ছে একটি মাত্র মৌজায় বিদ্যুৎ নেই। মাননীয় অর্থমন্ত্রীকে অনুরোধ করব তিনি যদি দয়া করে—সরকারি পয়সায় গেলে খরচ লাগবে—উনি যদি আমার মোটরসাইকেল করে চন্ডীতলা থেকে আরামবাগ সাবডিভিসনে যান তাহলে দেখবেন মোটরসাইকেলের হেড লাইটের আলোয় এলাকাটা আলোকিত হচ্ছে কারণ সেই এলাকায় সেই গ্রামে বিদ্যুৎ নেই। আপনি যে সংখ্যা দিয়েছেন তাতে দেখলে দেখা যাবে যে একটি করে খুঁটি টাঙ্গিয়ে দেওয়া হয়েছে কিন্তু সেখানে বিদ্যুৎ নেই এরকম বহু গ্রাম আছে। আপনি বলেছেন যে জিলা পরিষদকে আরও বেশি ক্ষমতা দেবেন, টাকা দেবেন। কিন্তু এটা দুর্ভাগ্যের বিষয়, এগুলিতো এক একটা বাস্তুঘুঘুর বাসা। আপনি যে কোটি কোটি টাকা দিয়েছেন এর হিসাব তারা দেয়নি, অডিট রিপোর্ট দেয়নি। আমি যখন বিধানসভার সদস্য হিসাবে জিলা

পরিষদের অডিট রিপোর্টের জন্য সভাধিপতির কাছে গেলাম, তখন উনি বললেন যে আমার অফিসে গিয়ে দেখে আসবেন। উনি বিধানসভার সদস্যদের অডিট রিপোর্ট দেবেন না। তাহলে আমরা পারব কি করে? সেখানে কোটি কোটি টাকার দুর্নীতি হচ্ছে আর বাস্তুঘুঘুর বাসাতে চাক বাড়ছে। আর সেই বাস্তুঘুঘুর বাসাতে চাক বাড়াবার জন্য আপনি আরও বেশি করে অর্থ বরাদ্দ করে দিচ্ছেন। গ্রামীণ বৈদ্যুতিকরণের কাজ শেষ হয়ে যাচ্ছে কিন্তু আমরা যখন জনপ্রতিনিধি হিসাবে গ্রামে যাই তখন গ্রামের মানুষ আমদের ঘেরাও করে বলে তুমি আমাদের এম. এল. এ. তুমি কেন আমাদের বিদ্যুৎ দেবে না। তারা জানে না যে আমার একটা টিউবওয়েল বসাবারও ক্ষমতা নেই। আজকে গ্রামবাংলার বাস্তব চিত্র আমি আপনার সামনে তুলে ধরছি। এবার আসি শিক্ষার ব্যাপারে। আপনি বলেছেন যে গ্রামে গ্রামে স্কুল করে দেবেন কিন্তু কোথায় স্কুল। আজকে যে স্কুলগুলি আছে সেগুলিতে উচ্চমাধ্যমিক হচ্ছে না। সেখানে পঞ্চায়েত সমিতি, জিলা পরিষদকে মাথায় তুলে দিয়েছেন। আজকে দেখছি যে একটা স্কুল করতে পারলেই আপনার পার্টির বেনিফিট পাবে। পার্টির বেনিফিট বাড়াবার জন্য, পার্টির ফান্ড বাড়াবার জন্য এই সব হলে আমার আর বলার কিছুই নেই। আপনি যে প্রস্তাব দিয়েছেন সেই জায়গায় আমি বলি বতর্মানে বিদ্যালয়গুলিতে ছাত্রদের যে সমস্যা সেগুলির সমাধানের ব্যবস্থা করুন। মাধ্যমিকে প্রশ্নপত্র ফাঁস হয়ে গেল, পরীক্ষা দিয়ে এর পর যারা পাশ করবে সেই ছাত্রদের অভিভাবকদের লাইন পড়বে, তারা বলবে যে আমার ছেলেকে ভর্তি করে দিন। পরিসংখ্যানে দেখা যায় যে বহু ছাত্রছাত্রী এগারো ক্লাসে ভর্তি হতে পারছে না। ডিগ্রি কলেজে ভর্তি হওয়ার কোনও জায়গা নেই। আমি বলতে পারি চন্ডীতলা বিধানসভা কেন্দ্রে কোনও ডিগ্রি কলেজ নেই। চন্ডীতলা কেন্দ্রের এন্টায়ার জোনে হুগলি জেলাতে সেখানে একটি ডিগ্রি কলেজ স্থাপন করা অতি অবশ্যই প্রয়োজন। ওই এলাকার বহু ছাত্রছাত্রী কলেজে ভর্তি হতে পারছে না, অচিরেই তাদের লেখাপড়া শেষ হয়ে যাবে। আপনার বাজেটে আপনি পাওয়ার লুমের কথা বলেছেন। আমরা পাওয়ারলুমের বিরুদ্ধে নই। কিন্তু হুগলি জেলার একটা জায়গা আছে বেগমপুর, যে জায়গায় এক সময় জ্যোতি বসু বলে ছিলেন তাঁতিদের জন্য চিন্তা-ভাবনা করছেন। আজকে পাওয়ারলুমের নাম করে লক্ষ লক্ষ তাঁতি মারা যাবার পথে। এই বেগমপুরের শাড়ির নকশা বিখ্যাত। এই তাঁতিরা আজকে পাওয়ার লুম তৈরি হওয়ার ফলে অনাহারে মারা যাচ্ছে।

[12-00 — 12-10 a.m.]

মাননীয় অর্থমন্ত্রীর কাছে আমার অনুরোধ, আপনি তাঁত-শিল্পী বা তাঁতিদের স্বার্থ রক্ষা করার দিকে একটু নজর দিন। তিন বছর আগে গ্রামের মানুষ পাওয়ারলুমগুলি সব পুড়িয়ে দিয়েছিল। ফলে বহু সংখ্যক মানুষের বিরুদ্ধে মামলা হয়েছিল, ১৮০ জনকে জেলখানায় থাকতে হয়েছিল। কিছু দিন আগে ডি. এম. মিটিং ডেকেছিলেন—সেখানে আমরা প্রস্তাব দিয়েছি, পাওয়ার-লুমগুলি, তারা তাদের নিজেদের পথে চলুক, কিন্তু গ্রাম বাংলার যে সমস্ত তাঁতিরা নিজেদের সৃষ্টি নকশার সাহায্যে তাঁতে কাপড় বুনে খাচ্ছে, তাদের কোনও ভাবেই ধ্বংস করা চলবে না। তাদের রক্ষা করার জন্য সর্বপ্রকার প্রচেষ্টা গ্রহণ করতে হবে। এ বিষয়ে সরকার কড়া নির্দেশ না দিলে বিশেষ করে হুগলি জেলার বিস্তীর্ণ এলাকার—বেগমপুর, রাজবোলহাট, ধনেখালি প্রভৃতির—গরিব তাঁতিরা নিশ্চিহ্ন হয়ে যাবে। তাদের আত্ম-হত্যার

পথ বেছে নিতে হবে। ক্ষুধার জ্বালায় শত শত মানুষকে হয় গলায় দড়ি দিয়ে মরতে হবে, না হয় বিষ খেয়ে মরতে হবে। সে জন্য মাননীয় অর্থমন্ত্রী, আপনার কাছে আমার বিশেষ অনুরোধ, আপনি বিশেষ করে হুগলি এবং নদীয়া জেলার দরিদ্র তাঁত শিল্পীদের বাঁচবার জন্য উদ্যোগ গ্রহণ করুন। ধনেখালি, বেগমপুর, রাজবোলহাট, নবদ্বীপ, শান্তিপুরের তাঁতিদের আপনি রক্ষা করুন। এদের জন্য নির্দিষ্ট পরিকল্পনা গ্রহণ করবেন, এই আশা করে, এই বাজেটের তীব্র বিরোধিতা করে আমি শেষ কথা বলতে চাই যে, 'হরি দিন তো গেল, সন্ধ্যা হ্ল, পার করো আমারে'। ২০ বছর পার হয়ে গেছে, বামফ্রন্টের মৃত্যুর ঘন্টা বেজে গেছে। তাই বামফ্রন্টকে আগামী দিনে হরিকে ধরে মানুষের কাছে যাবার চেষ্টা করতে হবে। এই কথা বলে, বাজেটের আর একবার বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কামাখ্যানন্দন দাস মহাপাত্র ঃ** (নট প্রেজেন্ট)

**শ্রী প্রমথনাথ রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গত ১৭ই মার্চ আমাদের প্রিয় অর্থমন্ত্রী ডঃ অসীমকুমার দাশগুপ্ত মহাশয় ১৯৯৭-৯৮ সালের যে বাজেট পেশ করেছেন আমি দুঃখের সঙ্গে জানাচ্ছি সেই বাজেটকে আমি আন্তরিকতার সঙ্গে সমর্থন করতে পারছি না। আমার পক্ষে সমর্থন করা সম্ভব হচ্ছে না অনেকগুলি অসঙ্গতির জন্য। অসীমবাবু তার বাজেট বই-টিতে যে শব্দগুলি ব্যবহার করেছেন, মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি প্রথমেই সেগুলির দিকে আপনার দৃষ্টি আকর্ষণ করতে চাই। অসীমবাবু সামাজিক মূল্যবোধ, দায়বদ্ধতা, বিকেন্দ্রীকরণে কথা বলেছেন। সম-প্রতিযোগিতার কথা বলেছেন। সম-বন্টনের ওপর ভিত্তি করে জনমুখী, জনকল্যাণমুখী বাজেট নাকি তিনি আমাদের সামনে পেশ করেছেন। খুব ভাল কথা। এই কথাগুলি সামনে রেখে আমি আমার দু-চারটি উপলব্ধি এখানে রাখব। আমি গুণে দেখেছি অসীমবাবুর ৩৬ পৃষ্ঠার বাজেট বই-টিতে অন্তত ৭ বার তিনি বলেছেন, 'সীমিত ক্ষমতার মধ্যে দিয়ে সামাজিক মূল্যবোধের ওপর দাঁড়িয়ে বাজেট পেশ করছি।' আমার প্রশ্ন, আপনারা বিগত ২০ বছর ক্ষমতায় আছেন, এখন আর বৈষ্ণবীয় বিনয় প্রকাশ না করলেই কি হ'ত না? আপনি নিশ্চিত জানেন যে, এর কোনও দরকার ছিল না। সীমিত ক্ষমতার কথা তুলছেন একটা অঙ্গ রাজ্যের এমনই একজন অর্থমন্ত্রী, যিনি দম্ভের সঙ্গে গোটা দেশের আর্থিক ব্যবস্থার বিকল্প বাজেট তৈরি করতে পারেন। তার মুখে সীমিত ক্ষমতার কথা আমাদের বিশ্বাস করতে কষ্ট হয়। আর একটা জিনিস হচ্ছে, পশ্চিমবঙ্গ রাজ্যে আপনারা সীমিত ক্ষমতার মধ্যে বিগত ২০ বছর ধরে বাজেট প্রস্তুত করছেন, কিন্তু পশ্চিমবঙ্গের কোনও কল্যাণই হচ্ছে না, এটা মোটামুটি আমরা জানি। তাহলে কর্ণাটক, কেরল, মহারাষ্ট্র, হরিয়ানা, পাঞ্জাব প্রভৃতি যে রাজ্যগুলি আছে, সেই রাজ্যগুলি ভারতবর্ষের সংবিধানের অধীনে থেকে কোন অসীম ক্ষমতা ভোগ করে, কোন সীমাহীন ক্ষমতা ভোগ করে? যার ফলে তারা সব দিক থেকেই উন্নত আমাদের চেয়ে অনেক বেশি এগিয়ে গেছে পরিসংখ্যান থেকে আমরা সেটা জানতে পারছি। এবার আমাকে খুব সংক্ষেপে বলতে হবে, কারণ আমার সময় খুবই অল্প। মহামতি লেনিন বলেছিলেন, শিক্ষা এবং বিদ্যুৎ মানুষের দুটি চোখ। আমি এবার সংক্ষেপে শিক্ষা এবং বিদ্যুৎ পরিস্থিতি বিশেষ করে উত্তরবঙ্গের অবস্থা কি সেটা তুলে ধরার চেষ্টা করছি। আপনি পন্ডিত মানুষ, আপনি জানেন এবং সবাই মোটামুটি জানেন, ১৯৮০-৮১ সালে কেন্দ্রীয় সরকারের মানব উন্নয়ন দপ্তর থেকে একটা সমীক্ষা বের করেছিল। সেই

সমীক্ষায় দেখানো হয়েছে, প্রাইমারি থেকে মাধ্যমিক পর্যন্ত গোটা ভারতবর্ষে যারা পড়াশুনা ছেড়ে দেয় যাকে ড্রপ-আউট বলা হচ্ছে তার সংখ্যা ৮২ পারসেন্ট। ঐ একই বছরে পশ্চিমবঙ্গের ক্ষেত্রে দেখা গেছে যারা পড়াশুনা ছেড়ে দেয় তাদের গড় হচ্ছে ৮২ পারসেন্ট। এই পশ্চিমবঙ্গ সরকার শিক্ষাখাতে তো সবচেয়ে বেশি টাকা ব্যয় করছেন এই ২০ বছর ধরে। এর ১০ বছর পর ভারত সরকার একটা সমীক্ষা করল, স্ট্যাটিস্টিক্স অনুযায়ী দেখতে পাচ্ছি, ১৯৯০-৯১ সালে ভারতবর্ষে গড় ড্রপ-আউটের সংখ্যা যেখানে দাঁড়িয়েছে ৭৮ পারসেন্ট, সেখানে পশ্চিমবঙ্গে ১৯৯০-৯১ সালে গড় ড্রপ-আউটের সংখ্যা দাঁড়িয়েছে ৮৫ পারসেন্ট। একথা খুবই দুঃখ এবং বেদনার সাথে বলতে হচ্ছে। এই অবস্থার মূলে কোথাও একটা গোলমাল হচ্ছে কিংবা কোনও চালাকির আশ্রয় নেওয়া হচ্ছে। আমরা শিক্ষাখাতে এত বেশি টাকা খরচা করছি অথচ ভারতবর্ষে যেখানে ড্রপ-আউটের সংখ্যা ৭৮ পারসেন্ট, সেখানে পরিসংখ্যান অনুযায়ী পশ্চিমবঙ্গে ৮৫ পারসেন্ট হয়ে গেল। এই ৮৫ জন ড্রপ আউটের মধ্যে মাধ্যমিকে পড়াশুনা করছে শতকরা ১৫ জন ছেলেমেয়ে। এই ড্রপ-আউটের মূল কারণ দেখবেন, যেদিন থেকে পশ্চিমবঙ্গে প্রাইমারি স্কুল থেকে পরীক্ষা ব্যবস্থা তুলে দেওয়া হল, ইন্সপেক্টরদের অকেজো করে দেওয়া হল এবং ইংরাজি তুলে দেওয়া হল সেদিন থেকে দ্রুতহারে ড্রপ-আউট হচ্ছে। আপনাদের ভুল নীতির ফলে এই ড্রপ-আউটের সংখ্যা দ্রুত বেড়ে গেল। এই অবস্থায় আমি মনে করি বিশেষ করে অনুন্নত যে এলাকাগুলি আছে—আমাদের উত্তরবঙ্গে যে ৬টি জেলা আছে এই ৬টি জেলার মানুষ আজকে প্রত্যক্ষভাবে এর ফল ভোগ করছে, বিপর্যয়ের শিকার হয়েছে। সুতরাং আপনাকে ভাবতে হবে এই অবস্থা থেকে কি করে মুক্তি পাওয়া যায়। আপনি এবারে বাজেটে বলেছেন ১ হাজার কিম্বা ২ হাজার স্কুল তৈরি করবেন। গত বছরের বাজেটের সঙ্গে তুলনামূলক হিসাব করলে দেখা যাবে এবারের বাজেটে শিক্ষাখাতে ৪৭ কোটি টাকা বেশি ধরেছেন ১ হাজার স্কুল করার জন্য। কত খরচ হবে তা আমি জানি না। আমি কলেজে চাকরি করি। কলেজে শিক্ষকের পদ কত খালি আছে যারা কলেজে পড়াশুনার সঙ্গে যুক্ত তারাই জানেন। এবার আমি অন্য কথায় আসি, যেহেতু উনি মূল্যবোধের কথা বলেছেন, সামাজিক মূল্যবোধ, বিকেন্দ্রীকরণ, সম-বন্টন, সমপ্রতিযোগিতার কথা বলেছেন সেই পরিপ্রেক্ষিতে আমি বলব, আজকে যেখানে দক্ষিণবঙ্গের ১২টি জেলার জন্য ৮টি ইউনিভার্সিটি, সেখানে উত্তরবঙ্গের ৬টি জেলার জন্য ১টি ইউনিভার্সিটি। আমি তাই আর একটি ইউনিভার্সিটির দাবি জানাচ্ছি। মেডিক্যাল কলেজ দক্ষিণবঙ্গে যেখানে ৮টি, সেখানে উত্তরবঙ্গে ১টি। আমি আর একটি মেডিক্যাল কলেজের দাবি জানাচ্ছি। তেমনিভাবে উত্তরবঙ্গে আরও একটি ইঞ্জিনিয়ারিং কলেজ চাচ্ছি। দ্বিতীয় কথা হচ্ছে, আমরা সকলেই জানি, পৃথিবীর কোনও সভ্য দেশ বিদ্যুৎ ছাড়া এগুতে পারে না। আমি যে পরিসংখ্যান জানি তা থেকে বলছি, উত্তরবঙ্গে টোটাল যে বিদ্যুৎ উৎপাদন হয় তার কত অংশ উত্তরবঙ্গে ব্যবহৃত হয়? শতকরা ৪.৫ ভাগ। যেখানে শতকরা ৯৫.৫ ভাগ বিদ্যুৎ দক্ষিণবঙ্গ পাচ্ছে, সেখানে উত্তরবঙ্গে ৬টি জেলায় সামান্য বিদ্যুৎ যাচ্ছে। সুতরাং উত্তরবঙ্গ কি কৃষিতে, কি শিল্পতে উন্নতি অসম্ভব, অবাস্তব, কল্পনার অতীত। তাই আমি অনুরোধ করব এবারে বিদ্যুতে যে খরচ দেখিয়েছেন তা উত্তরবঙ্গের গ্রামোন্নয়নে বিদ্যুতের জন্য খরচ করা হোক। তা না হলে উত্তরবঙ্গে উন্নতি সম্ভব নয়। এই কথা বলে এই বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[12-10 — 12-20 p.m.]

**শ্রী শঙ্কর সিং :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গত ১৭ই মার্চ, ১৯৯৭ সালে মাননীয় অর্থমন্ত্রী ডঃ অসীমকুমার দাশগুপ্ত যে বাজেট বিবৃতি দিয়েছেন, আমি তার বিরোধিতা করছি এবং আমাদের দলের পক্ষ থেকে আমি কতকগুলো প্রস্তাব মাননীয় অর্থমন্ত্রীর কাছ রাখতে চাইছি। মাননীয় অর্থমন্ত্রী ৯৭-৯৮ সালের বাজেট ভাষণের পৃষ্ঠা ৩৮শে অত্যন্ত বিতর্কিত ভাবে কিছু পরিসংখ্যান দিয়েছেন। তার মধ্যে মূল বিষয় হচ্ছে—মাননীয় অর্থমন্ত্রী অত্যন্ত পন্ডিত মানুষ, ব্যক্তিগত ভাবে তাকে আমি শ্রদ্ধা করি। এই রকম একজন পন্ডিত মানুষ নিশ্চয়ই জানেন যদি মূলধনী ব্যয় কোনও রাজ্যে বা পৃথিবীর কোনও জায়গায় বা কোনও রাষ্ট্রে কমে যায়, সেখানে বুঝতে পারছি না সেই রাজ্যের উন্নয়ন কি ভাবে হতে পারে। মূলধনী ব্যয় যে কমছে, উনার বাজেট ভাষণের পৃষ্ঠা ৩৮ দেখুন—সেই জায়গায় যেটা বলছেন—আমি পরিসংখ্যান অনুযায়ী ইকনমিক রিভিউ যেটা পেয়েছি, সেই প্রসঙ্গে দু-একটি কথা বলতে চাইছি। ৯৫-৯৬ সালে মূলধনী ব্যয় ছিল ১১ কোটি ৬৪ লক্ষ ২৭ হাজার ৬৬ টাকা, ৯৬-৯৭ সালের আর্থিক বছরে মূল ব্যয় ৮ কোটি ৬৮ লক্ষ ৯৯ হাজার ৭১ টাকা এবং ৯৭-৯৮ সালের আর্থিক বছরে মূলধনী ব্যয় ধার্য্য হচ্ছে ৮ কোটি ৯৬ লক্ষ ৭২ হাজার ৫৩ লক্ষ টাকা। অর্থাৎ মূলধনী ব্যয় যখন কমে যে রাজ্যে—সেখানে খুব স্বাভাবিক কারণে বাজেটে যে সম্যক উন্নয়নের কথা বলা হয়, সেই ক্ষেত্রে মূলধনী ব্যয় যখন কমে যায়, সেখানে আমি বুঝতে পারছি না যে কোন পদ্ধতির মধ্যে দিয়ে রাজ্যের যানবাহন, সেচ ব্যবস্থা, রাস্তাঘাটের ব্যবস্থা, বিদ্যুত প্রকল্পের ব্যবস্থা বেকার যুবকদের সম্যক সমস্যার সমাধান কোনও প্রক্রিয়ায় হয়। মূলধনী ব্যয় যখন কমে যায়—এই রাজ্যে, তখন এই রাজ্যের কি করে অগ্রগতি এবং উন্নয়নের কথা বলছেন অর্থমন্ত্রী? এই বাজেট বক্তৃতায় মন্ত্রী মহাশয়ের বক্তব্য যেটা দেখলাম—আমি সেদিন শিল্পমন্ত্রীকে একটা প্রশ্ন করেছিলাম।

ডাঃ বিধানচন্দ্র রায়ের স্বপ্নের শিল্পনগরী কল্যাণীব কথা আপনারা সকলেই জানেন। সেই নদীয়া জেলার কল্যাণী শিল্পনগরের ১০২টি ছোট, বড়, মাঝারি কলকারখানার মধ্যে ৩৭টি কারখানা সম্পূর্ণ বন্ধ। পশ্চিমবঙ্গে ১৯৯৫ সালে শিল্পে ধর্মঘট ও লক আউটের সংখ্যা যথাক্রমে ৩৪ এবং ১৩৭। ১৯৯৬ সালের নভেম্বর পর্যন্ত এই সংখ্যাটা হচ্ছে যথাক্রমে ১৬ এবং ১২৮। আজকে পরিস্থিতি এমন জায়গায় চলে গিয়েছে যাতে দেখা যাচ্ছে গোটা পশ্চিমবঙ্গে সার্বিকভাবে সমস্ত শিল্পগুলি মুখ থুবড়ে পড়েছে। এই অবস্থায় এই আর্থিক ব্যয় বরাদ্দ দিয়ে পশ্চিমবঙ্গের সর্বাঙ্গীণ উন্নয়ন সম্পর্কে আমরা তাই যথার্থভাবেই যথেষ্ট সন্দিহান হয়ে পড়েছি। মাননীয় অর্থমন্ত্রী তার বাজেট ভাষণের মধ্যে একটি তালিকা দিয়ে বলেছেন যে কোন কোন শিল্পগুলি এখন উৎপাদনের মুখে এবং কোন কোন শিল্পগুলিতে উৎপাদন হচ্ছে। তাতে কল্যাণীর একটি শিল্পের নাম আছে—পুষা স্টিল, যেটির সম্বন্ধে উনি বলেছেন এটি উৎপাদনের মুখে দাঁড়িয়ে আছে। আমি দায়িত্ব নিয়ে বলছি, আপনি আপনার লিখিত বাজেট ভাষণে যা বলেছেন তা বলে সভাকে বিভ্রান্ত করেছেন। সেদিন মাননীয় সদস্য বরেন বসু মহাশয় প্রস্তাব দিলেন তার বক্তৃতার মধ্যে যে, চলুন সবাই মিলে দেখে আসি শিল্পাঞ্চলগুলির কি অবস্থা এবং নতুন করে শিল্পনগরী হচ্ছে কিনা। আমি তার উত্তরে বলছি, এই পুষা স্টিল যার জন্য আপনি ৪৫ কোটি টাকা বরাদ্দ করেছেন এবং বিবৃতিতে বলেছেন এটি উৎপাদনের

মুখে দাঁড়িয়ে আছে, চলুন, সেটা গিয়ে দেখে আসি। আমি আপনাদের বলছি, এই পুষ স্টিলের বর্তমান অবস্থা হচ্ছে, সেখানে এক বছর কাজ বন্ধ থাকার পর মাটি ফেলার কাজ শুরু হয়েছে। এই যেখানে অবস্থা সেখানে আপনি সভাকে বিভ্রান্ত করে বলে দিলেন যে এই পুষা স্টিল বর্তমানে উৎপাদনের মুখে দাঁড়িয়ে এবং এটি উৎপাদনের জায়গায় পৌঁছে গিয়েছে সভাকে এইভাবে বিভ্রান্ত করা অত্যন্ত দুর্ভাগ্যজনক। আজকে আমরা দেখছি, পশ্চিমবঙ্গের শিল্পগুলি মুখ থুবড়ে পড়েছে। কমিউনিস্ট বন্ধুদের বলি, আপনারা অনেক কথা বলেছেন এখানে আপনারা সংখ্যাগরিষ্ঠ, সংখ্যাগরিষ্ঠতার জোরে অনেক কথাই বলতে পারেন কিন্তু আপনাদেরও আমাদের কথা শোনার মতন সহনশীলতা থাকা দরকার। আমরা শুনেছি কমিউনিস্টরা বলেন, অপরের কথা শুনতে হয় এবং তারমধ্যে সত্য থাকলে, বিরোধী পক্ষ থেকে বলা হলেও তা গ্রহণ করতে হয়। সেই গ্রহণযোগ্যতা যদি না থাকে তাহলে পশ্চিমবঙ্গের উন্নয়ন হতে পারে না কারণ এই উন্নয়ন তো আর উপগ্রহ থেকে বা মঙ্গলগ্রহ থেকে আসবে না, এখানেই করতে হবে। স্যার, আজ পশ্চিমবাংলার আমরা ৫৬ লক্ষ বেকার যুবক-যুবতীর করুণ আর্তনাদ শুনতে পাচ্ছি। শিক্ষিত, অশিক্ষিত বেকাররা আজ করুন আর্তনাদ করে পশ্চিমবাংলার দিকে দিগন্তে ঘুরে বেড়াচ্ছে। কেন্দ্রে যে সরকারই থাক তাদের নিশ্চয় যে দায়বদ্ধতার কথা আপনি বলছেন সেই দায়বদ্ধতা আছে কিন্তু আপনাদের ক্ষেত্রে আপনারা কি করছেন? এখানে উন্নয়নের প্রয়োজনে বাজেটের কত পারসেন্ট টাকা খরচ করছেন? বাজেটের যে ব্যয়-বরাদ্দ তারমধ্যে সরকারি কর্মচারিদের মাহিনা এবং আমাদের বিলাস-ব্যসন এইসব করতে গিয়েই তার ৭০ শতাংশ টাকা চলে যায়। ৩০ ভাগ টাকা থাকে উন্নয়নের জন্য।

[12-20 — 12-30 p.m.]

কি করে এটা সম্ভব? কি করে ৩০ শতাংশ দিয়ে শিল্প, স্বাস্থ্য শিক্ষার পরিবেশ তৈরি হবে? এর দ্বারা কি করে পরিচ্ছন্ন পুলিশ প্রশাসন তৈরি হবে? কাজেই মাননীয় অর্থমন্ত্রী যে বিবৃতি দিয়েছেন সেটা অসত্য, কারণ এই জিনিস হতে পারে না। বেকার যুবক যারা তাদের জন্য জওহর রোজগার যোজনা পরিকল্পনা। এক্ষেত্রে ১৯৯১-৯২ সালে বরাদ্দ ছিল ২৪১ কোটি টাকা, রাজ্য সরকার খরচ করেছেন ১৯৩ কোটি ৪২ লক্ষ টাকা। ১৯৯২-৯৩ সালে এই খাতে বরাদ্দ ছিল ২৫২ কোটি টাকা, রাজ্য সরকার খরচ করেছেন ২১৪ কোটি ১৩ লক্ষ টাকা। ১৯৯৩-৯৪ সালে বরাদ্দ ছিল ৩৩৯ কোটি ৮৪ লক্ষ টাকা, রাজ্য সরকার খরচ করেছেন ২৭১ কোটি ৩ লক্ষ টাকা। ১৯৯৪-৯৫ সালে বরাদ্দ ছিল ৩৮৫ কোটি ৬৫ লক্ষ টাকা, খরচ করেছেন ৩০৯ কোটি ৭১ লক্ষ টাকা। এই যদি হয় তাহলে বেকার সমস্যার সমাধান হবে কি করে? জওহর রোজগার যোজনার মাধ্যমে বেকার যুবকদের কর্মসংস্থানের সুযোগ রয়েছে। এতে কেন্দ্রীয় সরকার অর্দ্ধেক বরাদ্দ করছেন। কিন্তু এই খাতে বরাদ্দকৃত টাকা খরচ করতে পারছে না, ফলে টাকা ফেরৎ চলে যাচ্ছে। ওদিকে গ্রামের বেকার যুবকরা চিৎকার করছেন, কিন্তু তাদের কর্মসংস্থানের ব্যবস্থা হচ্ছে না। তারজন্য আমি মনে করি, সার্বিকভাবে আপনারা বেকার যুবকদের কথা ভাবছেন না। এটা আমার কথা নয়, পরিসংখ্যান অনুযায়ী আমি এটা বলছি।

মাননীয় অর্থমন্ত্রী ১৯৯২ সালে পুলিশকে রণসাজে সাজাতে, তাদের আধুনিক করে

তুলতে, শিক্ষিত করে তুলতে—এটা মাননীয় পুলিশ মন্ত্রী বুদ্ধদেব ভট্টাচার্য মহাশয়ের মাথা থেকে বেরিয়েছে—বাজেট বরাদ্দ বাড়িয়েছেন। কিন্তু ১৯৭২ থেকে ১৯৭৭, যে সময়ে আমরা প্রতিক্রিয়াশীল বলে চিহ্নিত, যে সময়টা পুলিশি-রাজ বলে এরা চিহ্নিত করেন, সেই সময়, আমরা দেখতে পাচ্ছি, পুলিশখাতে বরাদ্দ হয়েছিল ৩০ কোটি ৮৪ লক্ষ টাকা। সেখানে আপনাদের সময়ে ১৯৯২-৯৩ সালে পুলিশ খাতে বরাদ্দ হয়েছে ৩৯২ কোটি ১৯ লক্ষ টাকা, ১৯৯৪-৯৫ সালে পুলিশের উন্নতি ঘটাতে বরাদ্দ ছিল ৪৪০ কোটি ৫৯ লক্ষ টাকা, ১৯৯৫-৯৬ সালে বরাদ্দ হয়েছিল ৫২৭ কোটি ৮২ লক্ষ টাকা, এবং ১৯৯৬-৯৭ সালে সাপ্লিমেন্টারি গ্রান্ট সহ্ বরাদ্দ করেছেন ৬০২ কোটি ৯৩ লক্ষ টাকা। কিন্তু এইভাবে বরাদ্দ বৃদ্ধি করে পুলিশের কি উন্নতি হয়েছে? অন্যান্য ক্ষেত্র—স্বাস্থ্য পরিষেবা, শিক্ষা, সেখানে আজকে কি অবস্থা চলছে? কৃষকরা আজকে বোরো চাষে মার খাচ্ছেন। গ্রামের পর গ্রাম অন্ধকারে ডুবে রয়েছে, গ্রামের মানুষ বিদ্যুৎ পাচ্ছেন না। কিন্তু সেখানে পুলিশকে আধুনিক করে তুলতে এত টাকা বরাদ্দ করছেন! সে জায়গায় আমরা কি পাচ্ছি? বাংলার ৭.৫ কোটি মানুষকে কি দিয়েছেন তারা? আইন-শৃঙ্খলার প্রশ্নে দেখতে পাচ্ছি, ১৯৯২ সালে রাজ্যে খুনের সংখ্যা ১৬৮৭ জন।

১৯৯৩ সালে খুনের সংখ্যা ১৬১৫ জন, ১৯৯৪ সালে খুনের সংখ্যা ১৭৪০ জন, ১৯৯৫ সালে খুনের সংখ্যা ১৮১৫ জন। ডাকাতির সংখ্যা ৪৪৬ জন, ধর্ষণের সংখ্যা ৭৮৭ জন, ১৯৯৬ সালে খুনের সংখ্যা ১৮৩৮ জন, ডাকাতির সংখ্যা ৪৭৫ জন এবং ধর্ষণের সংখ্যা ৮২৯ জন। আজকে এই বরাদ্দ এইরকম একটা অবস্থা দাঁড়িয়েছে পশ্চিমবাংলার। তারপর একটা খুব সাংঘাতিক সিগনিফিকেন্স, গত দু বছরে ৬০৪ জন গণ ধোলাই-এ মারা গেছে। গোটা পশ্চিমবাংলার মানুষ আজকে পুলিশকে বিশ্বাস করতে পারে না। ভাবুন, ৬০৪ জনের মৃত্যু হয়েছে গণ ধোলাই-এ। এরা ক্রিমিনাল হতে পারে, সমাবিরোধী হতে পারে, কিন্তু গণ ধোলাই-এ কেন মারা যাবে? পুলিশমন্ত্রীকে বিভিন্ন জেলার ডিস্ট্রিক্ট কালেক্টর, পুলিশ সুপারিনটেনডেন্ট লিখিত পাঠিয়ে যেটা দেন সেটা তিনি এখানে পড়ে দেন। কিন্তু ঘটনা কি ঘটছে সেটা দেখা হয় না। কয়েকদিন আগে নদীয়া জেলায় আপনারা দেখেছেন ৫ জনকে পিটিয়ে মারা হয়েছে। এখানে পুলিশমন্ত্রী জানিয়ে দিলেন যে জনতার রোষে গণ ধোলাইয়ে এই ৫ জন মারা গেছে। দায়িত্ব-জ্ঞানহীনের মতো কথা। আমরা সমাজবিরোধীদের বিরুদ্ধে, কিন্তু সমাজবিরোধী হলেও গণ ধোলাইয়ে কেন মারা যাবে। গণ ধোলাইয়ে মারা এই যে প্রবণতা এই প্রবণতা সর্বক্ষেত্রে একটা ভয়ংকর সিগনিফিকেন্স রয়েছে। পশ্চিমবাংলার মানুষ পুলিশের উপর আস্থা রাখতে পারছে না। পুলিশমন্ত্রী ছিলেন, এখন চলে গিয়েছেন, আশা করি আপনি উভয় দেবেন। নদীয়ায় ৫ জন যে গণ ধোলাইয়ে মারা গেল, পুলিশ মন্ত্রী কি খোঁজ নিয়েছেন কেন গণ ধোলাইয়ে মারা গেছে? সেখানে গণ ধোলাইয়ে যারা মারা গিয়েছে সেই মৃত ব্যক্তির দেহ থেকে বুলেট ইঞ্জুরি পাওয়া গিয়েছে। তারা মানে বোঝা যাচ্ছে খুন করেছে। সেখানে যে মানুষগুলো গণ ধোলাই দিয়েছে তারা কি হাতে অস্ত্র নিয়ে এসেছিল? তার মানে জেলা প্রশাসন আপনাকে বিভ্রান্ত করেছে। কেন মারা গিয়েছে জানতে চাইলে পরে বলবেন যে আমরা সমাজবিরোধীদের সমর্থন করছি। কিন্তু ঘটনা তো তা নয়। হতে পারে সমাজবিরোধী, কিন্তু প্রশ্ন হচ্ছে জনতার রোষে মারা গেছে কেন বলবেন? এই যে ৫ জন

[22nd March, 1997]

মারা গেছে এই ব্যাপারে পুলিশ রিপোর্ট সাবমিট করুন, পি. এম. রিপোর্ট সাবমিট করুন, আপনার পুলিশ সুপারিনটেন্ডেন্টকে জিজ্ঞাসা করুন, এই যে ৫ জনের মৃত্যু হয়েছে তার মধ্যে তিন জনের দেশের মধ্যে বুলেট ইঞ্জুরি পাওয়া গেছে। কোন রাজ্যে বাস করছি আমরা। এইরকমভাবে গোটা পশিচমবঙ্গ চলছে। মাননীয় অর্থমন্ত্রী মহাশয় পণ্ডিত মানুষ আমি মনে করি আপনার ব্যক্তিগত পণ্ডিত্য যা আছে তা নিয়ে আপনি পৃথিবীর যে কোনও জায়গায় কাজে লাগালে নমস্য ব্যক্তি হতে পারবেন। কেন এই জায়গায় দাঁড়িয়ে দুধের সঙ্গে জল মিশিয়ে গোটা পশ্চিমবাংলায় অব্যবস্থা তৈরি করছেন? সেই কারণে আমি আপনার বাজেটের বিরোধিতা করছি। মার্কসবাদি কমিউনিস্ট পার্টির বন্ধুরা ক্ষমতা বিকেন্দ্রীকরণ, পাওয়ার ডিসেন্ট্রালাইজেশনের কথা বলেন। পশ্চিমবাংলার সাড়ে সাত কোটি মানুষের আশা-আকাঙ্খাকে নস্যাৎ করে দিয়েছেন, তার উদাহরণ আছে। আপনারা বলেন ক্ষমতার বিকেন্দ্রীকরণ করতে হবে। খুব ভাল কথা। আপনারা ক্ষমতার বিকেন্দ্রীকরণের নামে বাংলার মানুষকে বারে বারে বন্‌ধের সামিল করেছেন। আমরা বিধায়করা দেড় লক্ষের বেশি মানুষের দ্বারা নির্বাচিত হচ্ছি। কংগ্রেস হোক, মার্কসবাদি কমিউনিস্ট পার্টি হোক, সি. পি. আই. হোক আর. এস. পি. হোক আমি মনে করি ঐ সংসদীয় গণতন্ত্রে বিধায়কদের ডিস্ট্রিক্ট প্ল্যানিং কমিটিতে থাকার অধিকার আছে। ডিস্ট্রিক্ট প্ল্যানিং কমিটি যেগুলি করা হয়েছে পাওয়ার ডিসেন্ট্রালাইজেশনের নামে সেখানে বিধায়কদের রাখা উচিত। সেখানে যাতে বিধায়কদের রাখা হয় তার জন্য আমি মাননীয় অর্থমন্ত্রীর কাছে আবেদন জানাচ্ছি। আমরা যারা সংসদীয় গণতন্ত্রের নামে নির্বাচিত হয়েছি আমাদের এলাকার উন্নয়নের কথা কেন আমরা ডিস্ট্রিক্ট প্ল্যানিং কমিটিতে বলতে পারব না? কেন বলতে পারব না? ডি. পি. সি.-তে শুধু আপনাদের রায় থাকবে, আপনাদের মধ্যে সীমাবদ্ধ থাকবে? এটা কোন পদ্ধতি চলছে?

[12-30 — 12-40 p.m.]

কোন রাজ্যে কোন প্রক্রিয়া চলছে, কোন প্রক্রিয়ার মধ্যে দিয়ে এটা চলছে? আজকে সেই জায়গায় দাঁড়িয়ে মাননীয় অর্থমন্ত্রীর কাছে আমি আবেদন করব, এই বিধানসভায় এটা আলোচনার সুযোগ দিয়ে এই বিষয়কে ভাবার চেষ্টা করা উচিত। কারণ এই জিনিস আগামীদিনে বুমেরাং হবে। সংসদীয় গণতন্ত্রে এটা বুমেরাং হবে। আপনাদের পছন্দমতো লোককে ডিস্ট্রিক্ট প্ল্যানিং কমিটিতে বসিয়ে দিচ্ছেন। সেখানে বাস্তু ঘুঘুরা বাস করবেন। ইতিহাসের চাকা যখন ঘুরে যাবে, আগামীদিনে যখন পরিবর্তন হবে, সেদিন, এই যে রেকর্ড সৃষ্টি করছেন, তখন যারা ক্ষমতায় আসবে, সেদিন একই প্রক্রিয়ার মধ্যে আমাদের মতো চিৎকার করে এই জায়গায় দাঁড়িয়ে বলতে হবে। সুতরাং এটা সংসদীয় গণতন্ত্রের ক্ষেত্রে ভয়ংকর অপলাপ। স্বাস্থ্যের পরিবেশ এই রাজ্যে কিরকম তা আপনারা জানেন। আমি এর আগে এই হাউসে মেনশন করে বলেছি। এখানে অনেকে আছেন, বিরোধী দলে যারা আছেন তারা এই ব্যাপারে কথা বলেন না। কারণ, চাকুরি চলে যায়, যদি আগামী দিনে ভোটে দাঁড়াতে না দেয়। তারা আলিমুদ্দিন স্ট্রীটে তোয়াজ করতে ব্যস্ত। কিন্তু যেটা বাস্তব কথা, যারা দীন-মজুর-এর কথা বলেন, শ্রমজীবী মানুষের কথা বলেন, তারাই বলুন না, আজকে স্বাস্থ্য দপ্তরের অবস্থা কি রকম? হাসপাতালে এখন কোন ওষুধ পাওয়া যায় না। সাধারণ মানুষ চিকিৎসার সুযোগ পায় না। সেখানে ওষুধ পাওয়া যেত ১৯৭২-৭৭ সালে, যখন আমরা ক্ষমতায় ছিলাম। কিন্তু

এটা বাস্তব এখন সেখানে ওষুধ পাওয়া যায় না। এখন আবার নতুন করে সার্কুলার যাচ্ছে। মাননীয় অর্থমন্ত্রী লক্ষ্য করবেন, যারা গরীব মানুষ, তারাই হাসপাতালে যায়। যারা নার্সিংহোমে যাওয়ার সুযোগ পায় না তারাই হাসপাতালে যায়। আজকে সেই গরিব মানুষদের খাদ্য সেখানে বন্ধ করে দেওয়া হয়েছে। বলা হয়েছে যে, এই সুযোগ পেতে গেলে সুপারিশ আনতে হবে। সেখানে এম. এল. এ. বা গ্রাম প্রধানের কাছ থেকে সার্টিফিকেট নিয়ে যেতে হবে। একজন কেউ হয়ত দুঃস্থ মানুষ, গরিব মানুষ, সে হয়ত আমার দলের, কংগ্রেসের হতে পারে, মার্কসবাদি কমিউনিস্ট পার্টির হতে পারে। সে প্রধানের কাছে যখন যাবে, সেখানে যদি তাকে সার্টিফিকেট না দেওয়া হয়, তাহলে কি হবে? হাসপাতালে আজকে এইরকম অবস্থা চলছে। আমি তাই এই বাজেটের বিরোধিতা করছি এবং আমাদের দলের পক্ষ থেকে আনীত কাট মোশনকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শেখ খবিরুদ্দিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী গত ১৭ই মার্চ যে বাজেট পেশ করেছেন, আমি সেই বাজেটকে সমর্থন করছি। সমর্থন করতে গিয়ে এই কথা বলতে চাই যে, বিরোধিরা এই বাজেটের বিরুদ্ধে নানারকম কথা বলেছেন। মনে হচ্ছে, চোরের মায়ের বড় গলা, ভূমি-সংস্কার সম্পর্কে অনেক কথা বলেছেন। তারা নাকি সব কিছু করেছেন। আমরা জানি, কাঁঠালের আমসত্ত্ব হয় না। তারা আইন করেছিলেন কিন্তু আইন কার্যকর করেননি। যে জমি বিলি হয়েছে তা '৬৭ এবং '৬৯ সালে যুক্তফ্রন্টের আমলে হয়েছে। পরবর্তীকালে কৃষক আন্দোলনের মাধ্যমে আমরাই দিয়েছি। ১৯৭৭-৭৮ সালে দারিদ্র্যসীমার নিচে মানুষ বাস করত ৫৮.৩ শতাংশ। কিন্তু তারপরে ১৯৮৭-৮৮ সালে দারিদ্রসীমার নিচে বাস করত ৩০.২৫ শতাংশ মানুষ। ৭০ শতাংশ জমি আমরা সাধারণ ক্ষুদ্র, প্রান্তিক কৃষক এবং বর্গাদারদের মধ্যে বিলি করেছি। আর সারাদেশে, ভারতবর্ষে বিলি হয়েছে ২৯ শতাংশ জমি। তাহলে আপনারা অন্য জায়গায় করতে পারেননি কেন? সারা দেশে এই যে জমি বিলি হয়েছে তাও আবার ত্রিপুরা, কেরালা আর শেখ আবদুল্লার কাশ্মীরে কিছু যে ভূমি-সংস্কার হয়েছে, তার ফলে এটা হয়েছে। পশ্চিমবাংলায় আমরা ১৮.৬১ শতাংশ জমি বিলি বন্টন করতে সক্ষম হয়েছি। সেজন্য আমি বলতে চাই, এর সুফল হিসাবে গ্রাম-বাংলায় একটা নতুন জীবন সঞ্চার হয়েছে। শুধু ভূমি-সংস্কার নয়, আমরা দেখেছি, সেচের ক্ষেত্রে কংগ্রেস জমানায় খরা, বন্যা ইত্যাদি নিত্য সঙ্গী ছিল। দুর্ভিক্ষের কবলে পড় মাইলো, ভুট্টা চাইলে লাঠিপেঠা খেত। '৫৯ সালে ১৮০ জন কৃষক লাঠিপেটা খেয়ে এই কলকাতায় মারা গিয়েছিল। পশ্চিমবাংলায় খাদ্যোৎপাদনের যে হার তা হচ্ছে ৩৪ শতাংশ। ১৯৯১-৯২ সালে কেন্দ্রীয় সরকারের যে রিপোর্ট, সেই অনুযায়ী হরিয়ানায় এর হার ছিল ২৪ শতাংশ এবং পাঞ্জাবে ছিল ২৩ শতাংশ। হেক্টর প্রতি খাদ্যোৎপাদন বৃদ্ধির হার পশ্চিমবাংলায় সর্বোচ্চ।

সত্তরের দশকে কংগ্রেস জমানায় সেচের আওতায় ৩০ শতাংশ কৃষি জমি আনা হয়েছিল, সেখানে ১৯৯৫-৯৬ সালে এটা হয়েছিল ৫০ শতাংশ। বর্তমানে ১৯৯৬-৯৭ সালে ৫২ শতাংশ বৃদ্ধি পেয়েছে এবং এর লক্ষ্যমাত্রা ধার্য্য হয়েছে ৫৫ পারসেন্ট। তারপরে ১৯৮০ থেকে ১৯৮৩ এবং ১৯৯০ থেকে ১৯৯৩ সালে খাদ্যশস্যে উৎপাদন বৃদ্ধির হার সমস্ত

রাজ্যের চেয়ে পশ্চিমবঙ্গে সবচেয়ে বেশি ৫.৯ পারসেন্ট। সারা ভারতবর্ষের বার্ষিক বৃদ্ধির হার গড় ২.৮ পারসেন্ট। একাধিক ফসল উৎপাদনের গড়সূচক ১৫৮.২ থেকে বৃদ্ধি পেয়ে ১৬৪.৩ হয়েছে। কৃষি নিবীড়তায় অগ্রগতি পাঞ্জাবের পরেই পশ্চিমবঙ্গের স্থান। সুতরাং দ্বিতীয় স্থানে পশ্চিমবঙ্গ। সত্তর দশকে একশো ভিত্তি ধরে ১৯৬৫ সালে বার্ষিক গড় শিল্পোৎপাদনের সূচক ছিল পশ্চিমবঙ্গে ১২৬.৩, ১৯৯৫ সালে সেটা কমে গিয়ে দাড়াল ১০২.৭। ১৯৯৫ সালের গোড়ার দিকে শিল্পোৎপাদনের সূচক দাঁড়িয়েছিল ১৫৫-এর উপরে। রাজ্যের মোট শিল্পোৎপাদনের বার্ষিক বৃদ্ধির হার ১৯৯৩-৯৪ সালে ২.৮ পারসেন্ট, ১৯৯৪-৯৫ সালে ৬.৯ পারসেন্ট, ১৯৯৫-৯৬ সালে বৃদ্ধি পেয়ে ১০.৮ পারসেন্ট হয়েছে। বর্তমান আর্থিক বছরে ৬ মাসের মধ্যে এই সূচক বৃদ্ধির হার ৮.৭ পারসেন্ট হলেও বছরের শেষে এই হার ১০ পারসেন্ট অতিক্রম করবে। তারপরে শিক্ষাক্ষেত্রে পশ্চিবঙ্গের অবস্থা কংগ্রেস আমলে কি ছিল—১৯৫৪ সালে প্রশ্নপত্র ফেরি করা হয়েছিল, আবার সেই প্রশ্নপত্র দিয়ে পরীক্ষাও হয়েছিল। সেই পরিস্থিতি এখন আর নেই, আমাদের যেটুকু ত্রুটি প্রশ্নপত্রের ক্ষেত্রে হয়েছে সেগুলো সংশোধন করার চেষ্টা করছি। পশ্চিমবঙ্গের বাজেটে ২৬ পারসেন্ট বরাদ্দ শিক্ষাখাতে করা হয়েছে, এইরকম সর্বোচ্চ বরাদ্দ অন্য কোনও রাজ্য শিক্ষাখাতে করেনি। সেখানে কেন্দ্রীয় সরকারের নির্দ্ধারিত হয়েছিল ১.০৫ পারসেন্ট। আমাদের এখানে দ্বিগুণ বরাদ্দ হয়েছে। ১৯৯১ সালে গণ সাক্ষরতা অভিযানের ফলে সাক্ষরতার হার ৫৭.৭০ পারসেন্ট এসে দাঁড়িয়েছিল, এবার সেটা হয়েছে ৭০.৬ পারসেন্ট। পরিকল্পনা কমিশনে প্রধানমন্ত্রী সভাপতি এবং প্রণব মুখার্জি সহ সভাপতি থাকাকালীন ওই কমিশনের মূল্যায়ন সংস্থা ১৯৯২ সালে যে রিপোর্ট দাখিল করেছে তাতে দেখা গেছে যে, পশ্চিমবঙ্গে ইন্দিরা আবাস যোজনায় যে বাড়িঘর তৈরি হয়েছে তাতে ৯০.৫ পারসেন্ট হয়েছে, সেখানে সারা ভারতবর্ষের পরিমাণ ৫৩ পারসেন্ট। বিগত প্রধানমন্ত্রীর দায়িত্বাধীনে কেন্দ্রীয় সরকার গ্রামোন্নয়ন দপ্তরের যে মনিটারিং হয়েছিল তাতে ১৯৯০ সালে জুলাই মাসে যে রিপোর্ট বিলি হয়েছিল সেখানে দেখা গেছে যে, জে. আর. ওয়াইতে ১০০ পারসেন্ট পঞ্চায়েতের মাধ্যমে খরচ হয়েছে, ঠিকাদার বা কন্ট্রাক্টরদের মাধ্যমে খরচ হয়নি। সারা ভারতবর্ষে ৬৯ শতাংশ মোট শ্রম দিবসে ভূমিহীন মজুরদের অংশগ্রহণ পশ্চিবঙ্গে ৬৪.১ পারসেন্ট, সেখানে সারা ভারতবর্ষে ৩৮.৩ পারসেন্ট। এরপরেও কি পশ্চিমবঙ্গের গ্রামে কাজ হয়নি?

বনসৃজন ও পরিবেশ রক্ষায় ইন্দিরা প্রিয়দর্শিনী বৃক্ষমিত্র পুরস্কার পশ্চিমবঙ্গ বারবার পেয়ে আসছিল বলে তৎকালীন কেন্দ্রীয় সরকার বন্ধ করে দিয়েছিল। পশ্চিমবঙ্গ যাতে না পায়। আমরা দেখেছি, বনওজীবী বৈচিত্র্য সংরক্ষণে 'জেপল গেটি'র মতো সম্মানদানে আন্তর্জাতিক পুরস্কার ঘোষিত হয়েছে পশ্চিমবঙ্গের ক্ষেত্রে। আমরা দেখেছি, সাক্ষরতার জন্য 'নোসা' পুরস্কার পেয়েছে পশ্চিমবঙ্গ ; সুতরাং আপনারা বলছেন পশ্চিমবঙ্গের কিছু হয়নি, আমরা বলতে চাই, আর. বি. আই. এর বুলেটিন এর জুন '৯৫-এর রিপোর্ট অনুযায়ী সারা ভারতবর্ষের মধ্যে পশ্চিমবঙ্গে খাদ্যের দাম সবচেয়ে কম। এবং ৪টা মহানগরীর মধ্যে পশ্চিমবঙ্গের কলকাতায় অন্যান্য রাজ্যের তুলনায় জিনিসপত্রের দাম কম। বাজেটে ২৪ শতাংশ বৃদ্ধি ঘটেছে, পশ্চিমবঙ্গে মোট উৎপাদন স্টেট ডোমেস্টিক প্রোডাক্ট ৯৫-৯৬ সনে মোট বৃদ্ধির হার ৭.৪ শতাংশ। সমগ্র

দেশে ঐ বছর মোট উৎপাদন (গ্রস ডোমেস্টিক প্রোডাক্ট) বৃদ্ধির হার ৬.৪ শতাংশ। উৎপাদন বৃদ্ধির ফলে, অতিরিক্ত কর্মসংস্থান সৃষ্টি হয়েছে প্রায় ৫.৫৯ লক্ষ। আজকে শিশু মৃত্যুর হার সারা ভারতে ৭৪ শতাংশ, পশ্চিমবঙ্গে ৫৯ শতাংশ। ভারতবর্ষের সব জায়গায় বিনা পয়সায় লোক চিকিৎসা করার সুযোগ পায় না, তুলো ব্যাণ্ডেজ পর্যন্ত কিনে দিতে হয়, কিন্তু আমাদের এখানে ফ্রীতে গরিব মানুষের চিকিৎসার সুযোগ আছে। প্রায় ৭৬ শতাংশ মানুষ এখানকার হাসপাতাল থেকে পরিষেবার সুযোগ পায়। এই কটি কথা বলে বিরোধীদের সমস্ত বক্তব্যকে খণ্ডন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[12-40 — 12-50 p.m.]

**শ্রী পরেশ পাল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বামফ্রন্ট সরকারের অর্থমন্ত্রী ডঃ অসীম কুমার দাশগুপ্ত মহাশয় যে বাজেট পেশ করেছেন, সেই বাজেট প্রস্তাবের বিরোধিতা করে আমাদের সংশোধনীগুলিকে সমর্থন করে আমার বক্তব্য রাখছি। অসীম দাশগুপ্ত মহাশয় যে বাজেট পেশ করেছন, আমি সেই বাজেট বইটি পড়ে দেখলাম সেই বাজেট বেচাল বাজেট বলে মনে হয়েছে। খালি করতে হবে, করব, এটা করলে এটা হবে, এটা করলে এটা হবে। উনি দেশের ভূমি-সংস্কারকে বিরাট করে ফুলিয়ে ফাঁপিয়ে দেখিয়েছেন। ভূমি-সং া বলতে আমরা যা জানি, বিধান চন্দ্র রায়ের আমলে জমিদারি প্রথা বিলোপ হয়েছিল, অ. ওনারা ভূমি-সংস্কারের নামে গ্রামে গ্রামে লাল ঝাণ্ডা পুঁতে জমি দখল করেছেন। এবং তা নিজেদের ক্যাডারদের মধ্যে বিলি করেছে। এটাই হচ্ছে ওনাদের কাছে ভূমি-সংস্কার। ভূমি-সংস্কারের নামে বিভিন্ন জায়গায় যে বর্গাদার সৃষ্টি হয়েছে, একদিকে কিছু মানুষ জমি পেয়েছে, আর একদিকে কিছু মানুষ-এর সেই বর্গাদারের অত্যাচারের ফলে—যেটুকু জমি ছিল—সেটাও কেড়ে নেওয়া হয়েছে। গ্রামে নাকি অনেক উন্নতি করেছেন, গ্রামের উন্নতি করলে গেলে আগে কৃষির উন্নতি করতে হয়, কৃষির উন্নতির জন্য উন্নত ধরনের বীজ, উন্নত ধরনের যন্ত্রপাতি দরকার। মাননীয় অর্থমন্ত্রী মহাশয় সেটা কোথায় করেছেন? আমাদেরকে দেখান তো পশ্চিমবঙ্গের মধ্যে এমন একটা জায়গা আছে, যেখানে উন্নত ধরনের কৃষিজাত সামগ্রী তৈরির ব্যবস্থা আছে? আমাদের পশ্চিমবাংলার যা পরিকাঠামো, মানুষ আশা করেছিল বামফ্রন্ট সরকারের আমলে ভাল শিক্ষা ব্যবস্থা চালু হবে। মানুষের জন্য ভাল স্বাস্থ্য ব্যবস্থা থাকবে। পুলিশি ব্যবস্থা থাকবে, এখন তো পুলিশ ব্যবস্থা মানে পুলিশরাই ডাকাতি করছে, খুন করছে, পুলিশকে আবার আর এক দল খুন করছে।

আমাদের এখানকার মন্ত্রী—তিনি পর্যন্ত ওই গুণ্ডাদের হাত থেকে রেহাই পাননি। কলকাতা মহানগরীর বুকে প্রত্যেকদিন ছিনতাই, চুরি, ডাকাতি হচ্ছে। পুলিশ নিজে মহিলাদের তুলে নিয়ে ধর্ষণ করছে। এই হচ্ছে কলকাতার অবস্থা। আমরা দেখেছি শিক্ষা ব্যবস্থার অবস্থা। কি বলব কান্তিবাবু শিক্ষার আসনে বসেছেন। সেই আসন সবচেয়ে বেশি কলংকিত হয়েছে। ছাত্র-ছাত্রীরা পরীক্ষা দেবে যেখানে তাদের ভবিষ্যৎ নির্ভর করছে, তাদের বাবা মা বসে আছে সেই ভবিষ্যত আপনারা অন্ধকার করে দিয়েছেন। ছেলেমেয়েরা লেখাপড়া করবে তাদের সে উপায় নেই। আপনারা স্ট্রংরুমে আপনাদের লোক বসিয়ে প্রশ্নপত্র ফাঁস করে প্রশ্নপত্র বিক্রি করে সেখানে পয়সার ব্যবস্থা করেছেন, পয়সা লুটে নেওয়ার ব্যবস্থা করেছেন। শিক্ষা সম্বন্ধে

আর কি বলব? যে শিক্ষা আমাদের দেশের ছেলেমেয়েদের ভালভাবে পড়াশুনা করার সুযোগ দিতে পারে না সে শিক্ষা সম্পর্কে কিছু বলার নেই। আমরা দেখেছি আপনারা মাতৃভাষাই মাতৃদুগ্ধ এই স্লোগান তুলে আপনারা একদিকে ইংরাজি তুলে দিলেন, তার পাশাপাশি আপনারা মার্কসিস্ট পার্টি, যাদের আপনারা বুর্জোয়া বলেন সেই সমস্ত লোকদের জন্য, বড়বড় পয়সাওলা লোকদের জন্য ইংলিশ মিডিয়াম স্কুল তৈরি করলেন। আপনাদের আমলে আমরা এই জিনিস পাচ্ছি। আপনারা বলছেন অনেক স্কুল তৈরি হবে। আপনারা স্কুলে ছাত্র ভর্তি করার জায়গা দিতে পারছেন না। ছাত্র-ছাত্রীদের ভালভাবে শিক্ষার ব্যবস্থা করতে পারছেন না। ছোট ছোট শিশুদের ভবিষ্যত আপনারা নষ্ট করে দিচ্ছেন। আপনাদের শিক্ষা ব্যবস্থায় আর বুঝবার কিছু নেই। আজকে শিক্ষকরা পেনশন নিয়ে কি অবস্থায় ভুগছেন। পরশুদিন হাজার হাজার শিক্ষক এসেছিলেন ডেমনস্ট্রেশন দিতে। মাননীয় মুখ্যমন্ত্রী এই ২০ হাজার শিক্ষককে উপেক্ষা করে স্মারকলিপি নিলেন না। এই তো আপনাদের কাছে শিক্ষকদের মর্যাদা। স্বাস্থ্য দপ্তর, আজকে আমাদের দেশে সাতটা, আটটা হাসপাতাল আছে। সেই হাসপাতালগুলোতে গ্রাম-গ্রামান্তর থেকে মানুষ ছুটে আসে তাদের চিকিৎসার জন্য। আজকে কংগ্রেস আমলে যে সমস্ত হাসপাতাল গড়ে উঠেছিল, সেই হাসপাতালগুলোতে কুকুরের বাসা হয়ে সেগুলো বন্ধ রাখা আছে। আমি গিয়েছিলাম গোসাবাতে, গিয়ে দেখলাম হাসপাতালে গরু-মহিষ বাঁধা রয়েছে। আজকে এন. আর. এসে. কোনও লোক ওষুধের জন্য যদি যায় তাকে বলা হচ্ছে ইনজেকশন কিনে নিয়ে আসুন, ব্যাণ্ডেজ কিনে আনুন, তুলো কিনে আনুন, সব আপনাদের কিনে দিতে হবে। কাগজে দেখছিলাম কয়দিন আগে স্বাস্থ্যমন্ত্রী ঘোষণা করেছেন রুগীদের বাড়ি থেকে নাকি খাবার নি আসতে হবে। এই হচ্ছে বামফ্রন্ট সরকারের ২০ বছরের স্বাস্থ্য ব্যবস্থা।

আপনারা পুলিশের কথা বলছেন। লাগাতর পিটিয়ে হত্যা করছে। ২০ বছরে আপনাদের সমস্ত দিক থেকেই বিপর্যয় এসেছে। মার্কসবাদিরা যেমন সারা বিশ্ব জুড়ে বিপর্যয়ের মুখে, তেমনি আপনারাও এখানে চরম বিপর্যয়ের মুখে পড়েছেন। তাই আমি বলছি—শিক্ষাই বলুন, স্বাস্থ্যই বলুন সব জায়গাতেই আপনাদের বিপর্যয় ঘটেছে। অসীমবাবু, আপনার বাজেট বইতে লেখা আছে—কোথায় সেই বেকার সমস্যা? যে বেকার সমস্যা সমাধান করার জন্য আপনারা এখানে বললেন যে ৫৭ লক্ষ রেজিস্টার্ড বেকার আছে। সেই বেকার তো আছেই, দিনে দিনে আরও বেকারের সংখ্যা বাড়ছে। আপনারা হকার উচ্ছেদ করছেন। এতে আমার মনে হয় যে, এই রেজিস্টার্ড ৫৪ লক্ষ বেকারের সাথে সাথে আরও ৫৪ লক্ষ বেকার যোগ দিয়েছে। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[12-50 — 1-00 p.m.]

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, পশ্চিমবঙ্গ সরকারের মাননীয় অর্থমন্ত্রী ডঃ দাশগুপ্ত ১৭ই মার্চ যে বাজেট এখানে উপস্থাপন করেছেন ১৯৯৭-৯৮ সালের আর্থিক বছরে, তাকে আমি পূর্ণভাবে সমর্থন জানাচ্ছি। স্যার, এই বাজেটের বিরোধিতা করলেন বিরোধিরা এবং এর মূলকথা এরা অনুধাবন করেননি। এবার স্বনির্ভরতা এবং আত্মপ্রত্যয়ের ভিত্তিতে সামাজিক সুবিচারের লক্ষ্য নিয়ে এবার রাজ্য বাজেট স্থাপিত হয়েছে। পশ্চিমবঙ্গকে বিচ্ছিন্ন করে দেখলে হবে না, সারা ভারতের অন্যান্য রাজ্যগুলির তুলনায় দেখলে, সারা

দেশের নিরিখে যে বিকল্প দৃষ্টিভঙ্গির প্রতিফলন এখানে ঘটেছে, সেটা এখানে অনুধাবন করতে হবে। সীমিত ক্ষমতার মধ্যে সাধারণ মানুষের সহায়তা দেওয়ার যে কথাগুলি আছে, সেগুলি বুঝতে হবে। কেন্দ্রে কংগ্রেস থাকার সময়, বিদেশিদের দেশের দরজা তারা খুলে দিয়েছেন এবং দেশের সার্বভৌমত্বকে তারা জলাঞ্জলি দিয়েছিলেন। বৈদেশিক যে ঋণ, সেই ঋণের ফাঁদে আজ দেশ জর্জরিত এই রকম একটা অবস্থার মধ্য দিয়ে আজকে পশ্চিমবঙ্গকে এগিয়ে নিয়ে যাওয়ার জন্য সংকল্প করেছেন মাননীয় অর্থমন্ত্রী তার এই বাজেট প্রস্তাবের মধ্যে। আজ ২০ বছরের যে বামফ্রন্ট সরকার, তা হচ্ছে রবীন্দ্রনাথের ভাষায় বলতে হয় এই সরকার অগতির গতি, অনাথের নাথ, পতিতের পতি, নয়নের আলো, আর সাধারণ মানুষের রক্ষা কবচ। কি বলবেন আপনারা? কালকেই তো উত্তরপ্রদেশে মায়াবতী—কল্যাণ সিং এর পুনর্মিলন ঘটেছে এবং শুভদৃষ্টি হয়েছে এবং তারপর আবার অশুভ লক্ষণ দেখা দিয়েছে। আবার ডিভোর্সের মামলাও হয়ে যায়, তাতে আপনাদেরই সাক্ষী করেছে। যাইহোক এই বাজেট যদি পুঙ্খানুপুঙ্খভাবে দেখেন, তাহলে দেখবেন যে, বহু উন্নয়ন-এর কথা এখানে লেখা আছে। মাননীয় অর্থমন্ত্রী তিনি চেষ্টা করবেন যাতে, শিক্ষা, কৃষি, সেচ, বিদ্যুৎ প্রত্যেকটা বিষয়ে যাতে আরও উন্নয়ন করা যায়। এই বিষয়ে তার সঙ্গে কয়েকটা বিষয়ে একমত হয়ে বলছি যে, পশ্চিমবঙ্গে যেভাবে ভূমি-সংস্কার হয়েছে, অন্যান্য রাজ্যে হয়নি এবং যুক্তফ্রন্ট আসার আগে কংগ্রেস কতটুকু জমি খাস করেছিলেন, জমি বন্টন করেছিলেন, সেই নথি যদি দেখেন, তাহলে দেখবেন যে, আকাশ পাতাল পার্থক্য।

ওরা বলবেন কাগজে-কলমে ছিল। কিন্তু প্র্যাকটিকাল ওরা করেননি। বামফ্রন্ট সেই কাজ পরিপূর্ণ রূপে শেষ করতে চলেছে। আমাদের পঞ্চায়েতের যে কাজকর্ম, জেলাপরিষদের যে কাজকর্ম সেগুলো আমাদের বড় বড় উন্নয়নের স্তরে আমাদের নিয়ে যাচ্ছে। আবার জেলায় যে প্ল্যানিং-এর কাজকর্মগুলো হয় তারজন্য প্রয়োজন গবেষণা, ঐতিহ্য, সংরক্ষণ। এসবের কাজের প্রতি জেলা যোজনা ভবন বলে একটা পৃথক ভবন নির্মাণ করলে ভাল হয়। প্রতি জেলায় জেলা যোজনা ভবন নামে একটা করে ভবন নির্মাণ করলে প্ল্যানিং-এর কাজে সুযোগ-সুবিধা পাওয়া যাবে। প্রতি ব্লকে স্বাস্থ্য পরিষেবার কথা বলেছেন। স্বাস্থ্য পরিষেবার মধ্যে যে হাসপাতালগুলো আছে সেই হাসপাতালগুলোতে হোমিওপ্যাথি ও আয়ুর্বেদ চিকিৎসার ব্যবস্থা পূর্ণভাবে চালু করার প্রয়োজন। আমাদের দেশের মাটির পক্ষে আয়ুর্বেদ চিকিৎসার ব্যবস্থা করা বিশেষভাবে প্রয়োজন এবং এরজন্য একটা করে ভেষজ উদ্যান নির্মাণ পরিকল্পনা নেওয়া হলে ভাল হয়। আর্থিক বছরে প্রতি ব্লকে একটা করে হায়ার সেকেণ্ডারি স্কুল করবেন বলেছেন। তার সঙ্গে সঙ্গে এটাও ভাবতে হবে, অনেকগুলো বিধানসভা আছে। কিন্তু যে বিধানসভা এলাকাগুলোতে কলেজ নেই সেখানে বাসোপযোগী কলেজ নির্মাণ করলে সেই সমস্ত বিধানসভা এলাকাগুলো খুবই উপকৃত হবে। জেলাভিত্তিক শিল্পায়নের ক্ষেত্রে প্রতি ব্লকে কি রিসোর্স আছে সেগুলো সার্ভে করা দরকার এবং সার্ভে করে সেখানে শিল্প প্রতিষ্ঠার সুযোগ করে দেওয়ার প্রয়োজন আছে। বিদ্যুতের ক্ষেত্রে ৫০ কোটি টাকা থেকে বাড়িয়ে ১২৫ কোটি টাকা বরাদ্দ রাখা হয়েছে। স্বাধীনতার সময় যে জেলা সর্বাধিক গুরুত্ব পেয়েছিল সেই মেদিনীপুর জেলার ৪ লক্ষ ঘরে এখনও বিদ্যুৎ পৌঁছায়নি। আমি আশা করব, স্বাধীনতার ৫০ বছর পূর্তিতে মেদিনীপুর জেলার সর্বাধিক গুরুত্ব দিয়ে সেখানে বিদ্যুতের সুযোগসুবিধা করে

দেওয়ার ব্যবস্থা করবেন। বিরোধিদের কথা বলি ওরা বলে, আমি কত কষ্ট পাই রোদ বৃষ্টি ঝড়ে, নিজ হাতে গড়া মোর কাঁচা ঘর খাসা। আমাদের ইন্টারনাল রিসোর্স মোবিলাইজেশনের দিকে লক্ষ্য রেখে মাননীয় অর্থমন্ত্রী তার বাজেট পেশ করেছেন তাই তার বাজেটকে পূর্ণ সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সৌগত রায় :** স্যার, মাননীয় অর্থমন্ত্রী যে বাজেট বরাদ্দ পেশ করেছেন আমি তার বিরোধিতা করছি এবং আমার বক্তব্যের সমর্থনে কিছু কথা এখানে রাখছি। আমার একটা অসুবিধা যে, অর্থমন্ত্রী একঘন্টা ২৫ মিনিট ভাষণ দিয়েছিলেন এবং আজকে তিনি ৫০ মিনিট বলবেন। কিন্তু আমার ২৫ মিনিট সময়ের মধ্যে আমাকে কাউন্টার আরগুমেন্ট প্লেস করতে হবে। আমি একটা কথা বলতে চাই, হয়তো উনি সময় পান না, তার ফলে বাজেট ওঁর দপ্তরের অফিসার লিখে দিচ্ছেন। পর পর ২ বছরই বাজেটে দেখা যাচ্ছে কয়েকটা প্যারাগ্রাফ হুবহু, অবিকল একইরকম। যদি এফোর্ট না করেন তাহলে বাজেটের ভাষা চেঞ্জ করবেন। নতুবা এটা আমাদের পক্ষে লজ্জা হয়ে দাঁড়াবে। গতবারে বাজেট বইয়ের ১.১ অনুচ্ছেদে এবং এবার বাজেট বইয়ের ১.৩ অনুচ্ছেদ একইরকম। গতবারের বাজেট বইয়ের ১.২ অনুচ্ছেদ এবং এবার ১.৩ অনুচ্ছেদ একইরকম। গতবারের বাজেট বইয়ের ১.২ অনুচ্ছেদ এবং এবারের বাজেট বইয়ের ১.৪ অনুচ্ছেদের প্রথম সেনটেন্স পুরো একইরকম। গতবারের বাজেট বইয়ের ১.৩ অনুচ্ছেদ এবং এবার বাজেট বইয়ের ১.৫ অনুচ্ছেদের বিক্রি ও মূল্যবৃদ্ধির ব্যাপার একদম একইরকম। গতবারের বাজেট বইয়ের ১.৪ অনুচ্ছেদ এবং এবারের বাজেট বইয়ের ১.৫ অনুচ্ছেদের রাজ্যের অধিকারের ব্যাপার একইরকম এবং এর প্রথম দুটো সেনটেন্স একইরকম।

একটা সেনটেন্স প্যারাফ্রেজ করে অ্যাড করতে পারতেন, কিন্তু একই সেনটেন্স ঢুকিয়ে দিয়েছেন। হয়ত আপনাকে বলেনি, অফিসাররা করেছেন। গতবারের ১.৫ এবারের ১.৭ দুটা সেনটেন্স একেবারে এক। গতবারে ২.১, এবারের ২.১ একেবারে এক—বিকল্প নীতির ব্যাপারে। গতবারের ২.২, এবারের ২.৩ একদম এক—স্বনির্ভরতার ব্যাপারে। এবং এই অনুচ্ছেদের দ্বিতীয় সেনটেন্সের ফার্স্ট প্যারা গতবারের বক্তব্য থেকেই টোকা হয়েছে। আবার ভূমি-সংস্কারের উপর একটা প্যারা আছে, সেটা লাইন বাই লাইন এক। গতবারের ২.৩, এবারের ২.৪ হুবহু এক। গতবারের ২.৪, এবারের ২.৫—কালো টাকার উপর একেবারে এক। গতবারের ২.৬, এবারের ২.৬ লাস্ট সেনটেন্স ছাড়া পুরোটাই এক। গতবারের ২.৭, এবারের ২.৭ এক। গতবারের ২.৯, এবারের ২.৯ এক, ভূমি-সংস্কারের উপরে। আমি মনে করি মাননীয় অর্থমন্ত্রী নতুন কোন কথা বলতে পারছেন না। যেভাবে গতবারের নিজের বর্ক্তৃতা থেকে নিজেই টুকেছেন, তাতে এটা পরিস্কার হয়ে গেছে যে, ওনার নতুন কিছু বলার নেই। আমি মনে করি উনি ওনার কাজে মন দিচ্ছেন না।

[1-00 — 1-10 p.m.]

দ্বিতীয় একটা সিরিয়াস কথা বলতে চাই, আশা করি অর্থমন্ত্রী এর জবাব দেবেন। আপনি জানেন স্যার, আমাদের যে রেভিনিউ রিসিপিট-এর এস্টিমেট থাকে, সেটা বাজেট মাত্র

এবং অ্যাকচ্যুয়ালি কত টাকা খরচ হয়েছে বা আয় হয়েছে, সেটা দু-বছর পরে পাই। অসীমবাবু লক্ষ্য করবেন, ৯৫-৯৬ বাজেটে আপনার রেভিনিউ রিসিপ্ট ছিল ৭,৮৭৬ কোটি ৮১ লক্ষ ৮২ হাজার টাকা, আর অ্যাকচ্যুয়ালস্ হয়েছে ৭,৩৫৬ কোটি ৪ লক্ষ ৬৩ হাজার টাকা। তাহলে অ্যাকচ্যুয়ালি গ্যাপ হয়েছে ৫২১ কোটি ৭৭ লক্ষ টাকা। তার মানে, ৯৫-৯৬-তে যত রাজস্ব আদায় করবেন বলেছিলেন, তার চেয়ে ৫২১ কোটি টাকা কম সংগ্রহ করেছেন। নিশ্চয় হাউসকে বলবেন, কেন এত কম সংগ্রহ হল। এটা আনইউজুয়াল।

এবারে আমি এগ্রিকালচারের ব্যাপারটা দেখার সুযোগ পেয়েছিলাম সাবজেক্ট কমিটির মাধ্যমে। সেখানে আপনার দপ্তরের টাকা রিলিজ করার চিত্রটা অসহায়। আমি দায়িত্ব নিয়ে বলছি—এগ্রিকালচারে প্ল্যান বাজেট ছিল ২৪ কোটি টাকা। ১৫ মার্চ পর্যন্ত মাত্র ১২ কোটি টাকা রিলিজ করেছেন এবং বলা হল ১৫ দিনে খরচ করতে। প্রত্যেকটা ডিপার্টমেন্টে এই অবস্থা, প্ল্যান বাজেট রিলিজ করছেন না এবং দিনের পর দিন দপ্তরগুলো আমাদের বলে দিচ্ছে কোনও টাকা নেই। এত তাড়াতাড়ি করে যে কিছু টাকা খরচ হবে, তাও দিচ্ছেন না। আপনার ফিনান্স ডিপার্টমেন্টও যেন পশ্চিমবাংলার উন্নয়নের ব্যাপারে খবরদারি করছে।

আমার কাছে একটা ফাইল লিস্ট আছে, ৬ ডিসেম্বর এগ্রিকালচারের কটা ফাইল পেন্ডিং ছিল। তার মধ্যে দেখুন অর্থমন্ত্রী কি করছেন বাজেটের কন্ট্রোলের নামে। একটা প্রোজেক্ট আছে, ন্যাশনাল ওয়াটার শেড ডেভেলপমেন্ট ফর রেইনফেড এরিয়াস, এর একশো ভাগ টাকা দিয়েছে সেন্টার। তার ফাইলগুলো ৪ মাস ধরে আটকান ছিল। একটা পয়সাও আপনাদের নয়। টোটাল অ্যামাউন্ট ৪ কোটি ১৯ লক্ষ ৩৩ হাজার ৯৭৫ টাকা। মাননীয় অর্থমন্ত্রী, প্ল্যানের টাকা যদি দিনের পর দিন, বছরের পর বছর রিলিজ না করেন তাহলে কি করে উন্নয়ন হতে পারে? এটা আপনার কাছে প্রশ্ন।

আরেকটা প্রকল্পের কথা বলছি—ইন্টিগ্রেটেড চাইল্ড ডেভেলপমেন্ট প্রোজেক্ট—'আই. সি. ডি. পি.'। এতে সেন্ট্রাল দেয় ৭৫ শতাংশ আর স্টেট দেয় ২৫ শতাংশ। কিন্তু সেখানে ২ কোটি ৩৮ লক্ষ টাকার ফাইল চার মাস আপনাদের দপ্তরে পড়ে থাকে। আপনার প্রিন্সিপ্যালটা হচ্ছে, ফেব্রুয়ারি পর্যন্ত কাউকে কোন টাকা দেবেন না, দপ্তরগুলো কোনও কাজ করতে পারবে না; লাস্ট মিনিটে হিসাব মিলিয়ে ফেব্রুয়ারিতে টাকা দেবেন। আমি মনে করি, এটা একটা ডেঞ্জারাস ট্রেন্ড এবং এর ফলে দপ্তরগুলো গুরুতরভাবে ক্ষতিগ্রস্ত হচ্ছে। মাননীয় অর্থমন্ত্রী তার গতবারের বাজেট ভাষণের পুনরাবৃত্তি করেছেন। কিন্তু তার মানে এই নয় যে, উনি যা বলেছেন তার সব ব্যাপারেই আমাদের দ্বিমত আছে। মাননীয় অর্থমন্ত্রীর এবারের বাজেটের কারা কারা প্রশংসা করেছেন তাদের নামগুলো আমি একটু বলে দিই—মিঃ এস. এস. বাগারিয়া, মিঃ সিংহানিয়া, গৌরব স্বরূপ, বিনোদ ভাই এবং এম. ডি. জিগুাল। এই বাজেটের কর প্রস্তাবকে উক্ত ইমপর্টেন্ট ব্যক্তিরা প্রশংসা করেছেন। সুতরাং এই ব্যাপারে আমাদের আর কিছু বলার নেই। আপনি ট্যাক্সে কিছু ছাড় দিয়ে ইনসেন্টিভ দিয়েছেন—এটাকেই তো মনমোহন মিক্স বলে। আপনি কিছু কিছু ইণ্ডাস্ট্রিতে রিলিফ দিয়েছেন। যেমন, হোসিয়ারি শিল্প, প্রিন্টিং শিল্প—ইট ইজ ওয়েলকাম। আপনি ফ্যানে ১০ থেকে ১৫ পারসেন্ট করেছেন—ইট ইজ ওয়েলকাম। আজকে যারা গাড়ির যন্ত্রাংশ বিক্রি করেন তারা কাগজে বিজ্ঞাপন দিয়ে

আপনাকে ধন্যবাদ দিচ্ছেন, কারণ এক্ষেত্রে আপনি ১ থেকে ৮ পারসেন্ট সেল ট্যাক্স কমিয়েছেন। ক্যালকাটা মোটর পার্টস ডিলার্স অ্যাসোসিয়েশন আপনাকে ধন্যবাদ জানাচ্ছে এই রিলিফ দেওয়ার জন্য। আপনি এই ছাড় দিতে চেয়েছেন যাতে এখানে ব্যবসা বাড়ে, এটাই তো রাস্তা। আর এটাকেই বলে মনমোহন মিক্স।

হোটেলের ক্ষেত্রে আপনি ১২ থেকে ১০ পারসেন্ট করেছেন। কুক ফুডের ক্ষেত্রে ম্যাকসিমাম সেলস্ ট্যাক্স ২০ পারসেন্ট থেকে ১৫ পারসেন্ট করেছেন। এতে আমাদের আপত্তি নেই। হোটেল ইণ্ডাস্ট্রির ক্ষেত্রে এগুলো আপনি করেছেন। কিন্তু ডেঞ্জারাস কাজ যেগুলো করেছেন তা হচ্ছে, কিছু কিছু সিলেকটেড ইণ্ডাস্ট্রিতে ছাড় দিয়ে একসাথে ৫ পারসেন্ট সারচার্জ বাড়িয়ে দিয়েছেন। এর ফলে কি রেজাল্ট হবে? এত পারসেন্ট রেভিনিউ বাড়লেও, সেল ট্যাক্স বাড়লেও ইট উইল হ্যাভ অ্যান ইমপ্যাক্ট অন দি প্রাইসেস—আপনি যেভাবে ৫ পারসেন্ট সারচার্জ বাড়ালেন এর ফলে মূল্যবৃদ্ধি হবে, জিনিসপত্রের দাম বেড়ে যাবে। এর ফলে রিলিফ দিলেন ২৮ কোটি টাকার। ৭০ কোটি টাকার নতুন ট্যাক্স করলেন এবং তাতে ৪২ কোটি টাকা সারপ্লাস হয়ে গেল। ৫২ কোটি টাকা ডেফিসিট ছিল সেটা ১০ কোটি টাকায় এসে দাঁড়াল। মাননীয় সিদ্ধার্থবাবু তার সময়ে আপনার জিরো ডেফিসিট বাজেটের কথা শুনে 'জিরো মন্ত্রী' বলতেন। অ্যাট লিস্ট আপনি 'জিরো মন্ত্রী' থেকে বেরিয়ে এসেছেন। একটা উন্নয়নশীল দেশে ডেফিসিট বাজেট থাকা খারাপ কিছু নয়। আপনি 'দশ মন্ত্রী', ১০ কোটি টাকার ডেফিসিট বাজেট রেখেছেন।

এবারে আমি তিনটে ক্ষেত্রের উল্লেখ করব যে, কোথায় কোথায় আরো বেশি ট্যাক্স আপনি করতে পারতেন কিন্তু করেননি। আপনার সমস্যা হচ্ছে, আপনি ফাইল চেপে থাকেন, ইনোভেটিভ রিস্ক নিতে পারেন না। আজকে পশ্চিমবঙ্গে কোন জায়গায় টাকা জেনারেট হচ্ছে? মাননীয় অতীশদা এ সম্বন্ধে বলেছেন। এখানে একমাত্র ইণ্ডাস্ট্রি যেটা হচ্ছে সেটা হচ্ছে কনস্ট্রাকশন ইণ্ডাস্ট্রি। বাড়ি তৈরি হচ্ছে। গ্রোয়িং রেটটা কি?

[1-10 — 1-20 p.m.]

আলিপুরে নতুন ফ্ল্যাট রেট হচ্ছে ৩ হাজার টাকা স্কোয়ার ফিট এবং শরৎ বোস রোডে অফিস স্পেস হচ্ছে ৫ হাজার টাকা স্কোয়ার ফিট। তার মানে হচ্ছে যদি কেউ ২ হাজার স্কোয়ার ফিট একটা অফিস স্পেস নেন তাহলে তাকে দিতে হবে এক কোটি টাকা। ট্যাক্স যদি কোথাও তোলার থাকত তা এখান থেকেই থাকত। কিন্তু আপনি সেখানে খুব টিমিডলি লাকসারি ট্যাক্স অন বিল্ডিং ১০ কোটি টাকা তুলেছেন। একটা ফ্ল্যাটের দাম যেখানে ১ কোটি টাকা, আর একটা পুরো বাড়ি কনস্ট্রাকশন হলে তার টোটাল ভ্যালুয়েশন হয় ১২ কোটি টাকা। আমরা জানতে চাই যে কলকাতার এই মাল্টিস্টোরিড হাইরাইজ বিল্ডিংয়ের প্রোমোটারদের কাছ থেকে কত ট্যাক্স আদায় করেছেন? হয়ত অসুবিধা আছে। আপনি যদি ওদের উপর ট্যাক্স আদায় করতে চান সুভাষবাবু বিবৃতি দিয়ে দেবেন যে প্রোমোটাররা সমাজের বন্ধু, কত লোকের থাকার ব্যবস্থা করে। একেই সল্টলেক নিয়ে এত সমস্যা হচ্ছে হয়ত এই ভয়েই আপনি করেননি। কিন্তু যেখানে সত্যি রিসোর্স মোবিলাইজেশনের সুযোগ ছিল সেখানে আপনি

রিসোর্স মোবিলাইজড করেননি। আরও তিনটি ক্ষেত্রে এগ্রিকালচারের সঙ্গে যুক্ত ডিরেক্টলি স্টেট ইনকাম আপনি লুজ করলেন। আমি তিনটে এগজাম্পেল রাখতে চাই, একটা হচ্ছে বোরো চাষ, এবারের বোরো চাষ ২ লক্ষ একরের বেশি হবে না। আপনারা পুরো বক্তৃতায় একবারও বললেন না যে এতবড় লস হচ্ছে। আমি বুঝতে পারি না যে আপনি কি রকম অর্থমন্ত্রী। শুধু বোরো চাষ না হওয়ার জন্য ২ লক্ষ মেট্রিক টন উৎপাদন কম হবে। ৫০০ কোটি টাকার ফসল কম হবে। ৪ কোটি ১০ লক্ষ ম্যান্ডেজ কম হবে। আপনি একবারও বললেন না যে যদি আপনাদের এত বড় মাইনর ইরিগেশন নেট ওয়ার্ক থাকত তাহলে এই ৫০০ কোটি টাকা আপনারা সেভ করতে পারতেন। এই ৫০০ কোটি টাকা স্টেটের ইনকাম হত, সেটা হল না। তারপরে আলু, এবারে ৭২ লক্ষ কৃষক আলু ফলিয়েছে, তার মধ্যে আপনাদের কোল্ড স্টোরেজের ক্যাপাসিটি কত? আপনি ৬০ লক্ষ টন আলু কোল্ড স্টোরেজে রাখতে পারেন? আপনার কোল্ড-স্টোরেজের ক্যাপাসিটি হচ্ছে ২৮ লক্ষ টন, তার ফলে ৩০ লক্ষ টন আলু যেটা কোল্ড স্টোরেজে রাখলে বেশি টাকা পাওয়া যেত, দু-তিন টাকা পার কে. জি. একস্ট্রা পাওয়া যেত সেটা পাওয়া গেল না শুধু আলু রাখতে না পারার জন্য, কোল্ড স্টোরেজের ক্যাপাসিটি না রাখার জন্য এই বছরও স্টেট ৬০০ কোটি টাকা মার খাবে। আর তৃতীয় হচ্ছে আপনি রাইস ব্যানের উপর, অয়েলের উপর ট্যাক্স কমাচ্ছেন। আমাদের এই রাজ্যে ৪০০ মতো রাইস মিল আছে। অন্ধ্রপ্রদেশে ৭ হাজার রাইস মিল আছে, অথচ অন্ধ্রপ্রদেশের প্রোডাকশন আমাদের সমান। আপনার ৮৫ পারসেন্ট চাল হাস্কিং মিলে চলে যাচ্ছে, এর ফলে রাইস ব্র্যান অয়েল হচ্ছে না। যার জন্য ১৫ লক্ষ [illegible] টন রাইস ব্র্যান অয়েল হচ্ছে না আর ৫৯৯ কোটি টাকা লোকসান হচ্ছে। এগ্রিকালচারের যে প্রোডাকশন হচ্ছে সেটা অ্যান্টিসিপেশন করার জন্য আপনি ২০ বছর সময় পেয়েছেন তাতে ইরিগেশনটা এক্সপ্যান করা যেত, কোল্ড স্টোরেজের ক্যাপাসিটি বাড়ানো যেত, রাইস মিলের সংখ্যা বাড়ানো যেত এবং আপনার স্টেট এক্সচেকারে ১,৬০০ কোটি টাকা আসত। এটা আপনার ব্যর্থতা, এটা আপনি পারেননি। আমি এ কথা অসীমবাবুকে কখনও বলব না যে আপনি যে কথাগুলি বলেছেন আমরা তার বিরোধী। এ কথাগুলি কংগ্রেসের কথা, সেল্ফ রিলায়েন্স কার কথা? নেহেরুর কথা। পাবলিক সেক্টর কার কথা? কংগ্রেসের কথা, নেহেরুর কথা। আজকে বিদেশ থেকে ঋণ নিয়ে আমাদের দেশের ইকোনমি তৈরি করব এটা কার কথা? কংগ্রেসের কথা। ইন্টারন্যাল রিসোর্সের জেনারেশন করব এটা কার কথা? কংগ্রেসের কথা। আমাদের কোনও আপত্তি নেই, ল্যান্ড রিফর্মস করব, লাঙ্গল যার জমি তার, জমিদারি অ্যাবলিশন করব এটা কার কথা? কংগ্রেস-এর কথা। আপনারা এগুলিকে অ্যাডাপ্ট করেছেন। আমি এর সঙ্গে ঝগড়া করব না। আপনি তিন, চারটে কথার উপর বেস করে বলেছেন যে একটা বিকল্প অর্থনীতি তৈরি করেছেন এবং [illegible] পারফরমেন্স ভারতবর্ষের অন্যান্য জায়গার চেয়ে বেটার। এটাই হচ্ছে আপার থিসিস। অসীমবাবু বলেছেন আমরা ল্যান্ড রিফর্মস করেছি, ডিসেন্ট্রালাইজেশন করেছি।

(ভয়েস)

ওয়াকফের চুরি সি. পি. এমের., চন্দ্রন বসু সি. পি. এমের, পঞ্চায়েতে চুরি সি. পি.

এমের, খুন সি. পি. এমের। সুতরাং আমাকে এ সব কথা বলো না, আমরা এক পয়সাও পাইনি। তুমি তো ডাইরেক্ট পঞ্চায়েত থেকে নিচ্ছ।

আমি বলছি, আপনি যে, স্ট্রাকচার তৈরি করেছেন, যেটাকে বিকল্প অর্থনীতি বলেছেন, সেটা নাকি পশ্চিমবাংলার ক্ষেত্রে বেটার রেজাল্ট দেবে। আপনি বলতে চেয়েছেন—চিদাম্বরম শুধু কাস্টম ডিউটি কমিয়ে দিচ্ছে, বিদেশ থেকে সব আসবে, দেশিয় কোম্পানিগুলো মার খেয়ে যাবে। কিন্তু পশ্চিমবাংলার ক্ষেত্রে আপনি বেটার পারফরমেন্স নাকি দেখাচ্ছেন। এখানেই আমার আপনার সঙ্গে ডিফারেন্স। আপনারা ল্যান্ড রিফর্মস করেছেন, ল্যান্ড রিফর্মস খারাপ এ কথা আমরা একবারও বলছি না। আমরা বলছি, করেছেন, আরও করা উচিত দলবাজি না করে আরও ভাল করে করা হোক। আমি এটা জোরের সঙ্গে বলছি যে, পশ্চিমবাংলার ইকনমিক পারফর্মেন্স খুবই খারাপ এবং স্যার, আমি মেনলি পশ্চিমবাংলার ইকনমিক পারফর্মেন্সটাই বলবার চেষ্টা করছি এবং তথ্য দিয়েই বলবার চেষ্টা করছি যে, আপনাদের ইকনমিক পারফর্মেন্স খারাপ। তার আগে একটা কথা বলে দিই, আপনার বই-টা বাইরের কোনও ব্যক্তি লিখে দেয়। অবশ্য মন্ত্রীদের সবার বক্তৃতাই বাইরের লোক লিখে দেয়। আপনাকে যিনি লিখে দিয়েছেন, তিনি চিনের কথা গতবারেও লিখে দিয়েছিলেন, এবারেও লিখে দিয়েছেন। কিন্তু আমি আপনাকে বলছি, চিন আমাদের মডেল হতে পারে না। তার কারণ তিয়েন-আন-মেন স্কোয়ারে ছাত্রদের খুন করে এক দলীয় শাসন সেখানে চালু রয়েছে। তা সত্ত্বেও আমি আপনাকে জানিয়ে রাখি, চিনের ফরেন ডেট আমাদের চেয়ে বেশি। আমার কাছে ফিগার্স আছে, চিনের ফরেন ডেট প্রায় ১০০ বিলিয়ন। আর ভারতবর্ষের ৯৯ বিলিয়ন। চিন কিন্তু কোনও ইন্ডিপেন্টেন্ট লাইন অফ প্রোডাকশন করছে না। তবে চিনের গ্রস ন্যাশনাল প্রোডাক্ট আমাদের চেয়ে বেশি। ১০০ বিলিয়ন ইউ. এস. ডলার তাদের ফরেন ডেট, আমাদের সেখানে প্রায় ৯৯ বিলিয়ন ইউ. এস. ডলার। অথচ গ্রস ন্যাশনাল প্রোডাক্ট ওদের আমাদের চেয়ে বেশি। যাদের এশিয়ান টাইগার্স বলা হয় তারাই বরঞ্চ ঋণের ফাঁদে জড়িয়ে গেছে। অথচ এখানে বলা হচ্ছে কংগ্রেসের জন্য ভারতবর্ষ ঋণের ফাঁদে জড়িয়ে গেছে। আমাদের যেখানে ই. ডি. টি. ৩২.৪% সেখানে এশিয়ান টাইগার ইন্দোনেশিয়ার হচ্ছে ৫৭.৪%। ফিলিপিন্স-এর ৫৯.৩১%। থাইল্যান্ড, আর একটা এশিয়ান টাইগার, তার ৪৩.১% এখনও এক্সটারনাল ডেট। অথচ মাননীয় অর্থমন্ত্রী, আপনি আপনার সব বক্তৃতাতেই বলেন যে, আমরা নাকি ঋণের ফাঁদে জড়িয়ে পড়ছি। আমাদের চেয়ে অনেক বেশি ঋণের ফাঁদে ওরা জড়িয়ে রয়েছে। এটা ভারতবর্ষের মতো দেশের কাছে বড় সমস্যা নয়।

আমি এবার নেক্সট পয়েন্টে যেতে চাই। মাননীয় অর্থমন্ত্রী, আপনি কতকগুলো কথা বলেছেন—বিশেষ করে কালো টাকার বিরুদ্ধে বেশ কিছু কথা বলেছেন। অথচ চিদাম্বরম পার্লামেন্টে বলে দিয়েছেন, 'জ্যোতিবাবুর সাজেশনেই ভলান্টারি ডিসক্লোজার স্কীমের কথা বলা হচ্ছে।' তিনি আরও বলেছেন, 'আমি তো তবু ট্যাক্স করব বলেছি। জ্যোতিবাবু বলেছিলেন,—নানা ট্যাক্স করতে হবে না। ওদের পুরো ছেড়ে দেওয়া হোক।' আপনি অবশ্য বলেছেন এ বিষয়ে মুখ্যমন্ত্রীর সঙ্গে লড়াই করবেন, আপনি এ বিষয়ে তার সঙ্গে একমত হতে পারেননি। তাহলে লড়াই লাগবে। নেক্সট, ক্ষমতার বিকেন্দ্রীকরণ, কমন মিনিমাম প্রোগ্রাম, ইনফ্রাস্ট্রাকচার

ইত্যাদি সম্বন্ধে ঐ সেই একই কথা বলেছেন। আপনি ক্লেম করেছেন এস. ডি. পি. ভারতবর্ষের চেয়ে আপনাদের হায়ার রেটে বেড়েছে। আমি আপনাকে প্রশ্ন করছি, এটা কত হয়েছে? সব কিছুর মূল্য ধরলে এটা কোথায় দাঁড়াচ্ছে? এখানে আপনি যে স্টেট ডোমেস্টিক প্রোডাক্টের রেটটা ধরেছেন, সেটা—ভেরি ক্লেভার ওয়ে অফ পুটিং ইট—খুবই সুচতুর পথে ধরেছেন। আপনি বলছেন, আপনার রেট হায়ার ; কিন্তু ইকনমিক সার্ভেতে দেখুন—এস-তে দেখুন—দেখবেন ভারতবর্ষের স্টেট ডোমেস্টিক প্রোডাক্টে আমাদের স্থান ফিফথ।

[1-20 — 1-30 p.m.]

আফটার অন্ধ্রপ্রদেশ, তামিলনাড়ু, ইউ. পি. আমাদের স্টেট ডোমেস্টিক প্রডাক্ট পার-ক্যাপিটা—আপনি বলছেন আমাদের বিকল্প অর্থনীতি ভাল—আমাদের স্থান হচ্ছে সেখানে ১২। যেখানে পাঞ্জাবে স্টেট ডোমেস্টিক প্রোডাক্ট মাথা পিছু ১৪ হাজার ১৮৮, সেখানে পশ্চিমবঙ্গে কত—৬ হাজার ৮৭৭। তাহলে নতুন বিকল্প অর্থনীতি পশ্চিমবাংলায় এগুলো না, স্টেট ডোমেস্টিক প্রডাক্ট পার-ক্যাপিটা বাড়াতে পারলেন না, বেটার দেখাতে পারলেন না। নেকস্ট, আপনি এগ্রিকালচার নিয়ে অনেক কথা বলেছেন। এগ্রিকালচারাল প্রডাকশনের ব্যাপারে আমি একটু স্টাডি করেছি। আপনি এখানে বলেছেন খুব ভাল করেছি। কিন্তু আমি বলছি ভাল নয়। ইল্ড রেট কত? কত কেজি পার হেক্টর পশ্চিমবাংলায় হয়? ১ হাজার ৯০৯। সেখানে পাঞ্জাবে কত অ্যাচিভ করেছে—৩ হাজার ৪৬১ কেজি। হরিয়ানায় অ্যাচিভ করেছে, ২ হাজার ৪৮৭ কেজি পার হেক্টর। আপনি একজন অর্থনীতিবিদ হয়েও ভুল তথ্য দিলেন, ভারতবর্ষের মধ্যে সবচেয়ে উপরে পৌঁছেছে। কিন্তু আমরা we are now here near Punjab or Hariyana in yield rate. ক্রপিং ইন্টেন্সিটিতে আপনি বলছেন, সেকেন্ড। কিন্তু সেখানে কত সেকেন্ড? এক মাইল পৌঁছতে কেউ যদি ১০ সেকেন্ডে যায় আর কেউ যদি ১০০ মিটার পৌঁছতে ১১ সেকেন্ডে যায় তাহলে যেমন হয় আপনাদের ক্ষেত্রেও সেইরকম হয়েছে। আপনারা সেকেন্ড হতে পারেননি। পাঞ্জাবে ক্রপিং ইনটেন্সিটি হচ্ছে ১৯১ আর হরিয়ানায় ক্রপিং ইনটেন্সিটি হচ্ছে ১৬৪। সুতরাং ইল্ড রেট প্রডাকশনে ফোরথ। ইল্ড রেট প্রডাকশনে পাঞ্জাব, হরিয়ানা এবং তামিলনাড়ুর সঙ্গে কম্পিটিশনে দৌড়াতে পারেননি। অনেক নিচে। মাইলের পর মাইল দৌড়েও পাঞ্জাবের সঙ্গে পারবেন না। এরপর রিসার্চের কথা বলেছেন। আপনারা তো রাইটার্স বিল্ডিংস-এ বসে সরকার চালান। আপনাদের একটা কল্যাণী এগ্রিকালচারাল ইউনিভার্সিটি আছে। আমি পাঞ্জাবের লুধিয়ানা এগ্রিকালচারাল ইউনিভার্সিটিতে গিয়ে জিজ্ঞাসা করে জানতে পারলাম তারা অনেকগুলি ভ্যারাইটি (হুইট অ্যান্ড রাইস) বার করেছেন। কিন্তু আপনার ইউনিভার্সিটি ক'টা ভ্যারাইটি বের করেছে? এখনও পর্যন্ত একটা নতুন ভ্যারাইটি (হুইট অ্যান্ড রাইস) বের করতে পারেনি। হোয়াট ইজ দি পয়েন্ট? কল্যাণী রাইস রিসার্চ স্টেশনের এগ্রিকালচার ডিপার্টমেন্ট মাত্র নতুন সি. এইচ. এন. আর. (৩) হাইব্রিড বের করেছেন। এছাড়া রিসার্চে আর কোনও অ্যাচিভমেন্ট নেই—এটা আমাদের মনে রাখতে হবে। আপনি বলেছেন, এগ্রিকালচারাল রিসার্চে সেলফ-সাফিসিয়েন্ট। কিন্তু এই রিসার্চ ডেভেলপমেন্টের জন্য আপনারা কি করেছেন? আপনাদের নিজেদের হাতে একটা ইউনিভার্সিটি আছে, অথচ একটা নতুন কিছু বের করতে পারেননি। কম্পেয়ার ইওর পারফরমেন্স. উইথ পাঞ্জাব এগ্রিকালচারাল ইউনিভার্সিটি তাহলেই বুঝতে পারবেন। তারপর আপনি সিডস দেবেন

বলেছেন। আপনার গভর্নমেন্টের সিড ফার্ম আছে। গভর্নমেন্ট সিড ফার্মগুলি সব রিকোয়্যারমে ফুলফিল করতে পারে না। যেখানে ২৮ হাজার মেট্রিক টনের দরকার, সেখানে ১০ পারসেন্টে বেশি সাপ্লাই করতে পারে না। সুতরাং অন্য রাজ্য থেকে সিড কিনে আনতে হয়। আপ বলছেন ফুড প্রডাকশন বেড়েছে, কিন্তু ফুড প্রডাকশন খুব একটা বাড়েনি। ইলেক্ট্রিসিটির ক্ষে আপনি প্ল্যান বাজেটে বাড়িয়েছেন বলেছেন। ১২১৬ কোটি টাকা থেকে ১৩১৮ কোটি টা করেছেন। শেষ পর্যন্ত কত হাতে পাবে তা কেউ জানে না। এরপর প্ল্যান্ট লোড ফ্যাক্টর (পি এল. এফ.)—আপনি এত টাকা লাগিয়েও ডবলু. বি. এস. ই. বি.-কে যদি ধরেন তাহ পশ্চিমবঙ্গের জায়গা হচ্ছে ১৩। যখন প্রবীর সেনগুপ্ত এই দপ্তরের মন্ত্রী ছিলেন তখন এ পি. এল. এফের জন্য কোলাঘাটকে আলাদা করে নিলেন যাতে পশ্চিমবঙ্গের স্থান উপরে উ যায়। পি. এল. এফের ক্ষেত্রে ডব্লু. বি. পি. ডি. এলের জায়গা হচ্ছে এইটথ অর্থাৎ ৮। এ বিকল্প অর্থনীতির ফলে না এগুচ্ছেন এগ্রিকালচারে, না এগুচ্ছেন পাওয়ারে। কিসের বেসি এগুবেন? রোডসের ক্ষেত্রে ধরুন, আপনাদেরই একজন মেম্বার যাকে এবারে নমিনেশন দেনা তিনি পি. ডবলু. ডি.-র সাবজেক্ট কমিটি কি রিপোর্ট দিয়েছেন শুনুন—রাস্তায় কখন যান সৌমিত্রের "অভিযান" দেখেছেন? ওখানে একটা সংলাপ আছে, বৈজন্তিমালার নাচ দেখেছেন গাড়ি যখন চলে তখন ঐ বৈজন্তিমালার মতোন নাচতে হবে"—সেই রিপোর্টে বলছে, "o of 1570 k.m. of national highway, state highway and others in Gujr 100 k.m. cannot be found bad whereas in West Bengal, out of 165 k.m. of National Highway 932 k.m. are in bad condition. বিধানসভার পি ডবলু. ডি.-র সাবজেক্ট কমিটি বলছে, ৮০ পারসেন্ট রাস্তা ন্যাশনাল হাইওয়ের ব্যাড কন্ডিশ রয়েছে। আর আপনি রাস্তার জন্য ফান্ড বাড়িয়েছেন বলছেন। এইসব রাস্তা দিয়ে কি ইন্ডা আসবে হেঁটে হেঁটে? এই রাস্তা দিয়ে কৃষকরা প্রডাকশনের রাস্তায় যাবে, এটা একটু ভাববে আপনি একটা ভাল কাজ করেছেন, ইনফ্রাস্ট্রাকচার ডেভেলপমেন্ট কর্পোরেশন করেছেন। এ কর্পোরেশনের অন্য কি পারপাস, আমি জানি না। কিন্তু এতে একটা বড় ব্যাপার আ দায়বদ্ধতা, স্বনির্ভরতা, ভূমি সংস্কার এই সমস্ত বড় বড় কথা বলেছেন। আমি জানি না ি করবেন। কিন্তু আপনি ওয়ার্ক কালচার, ওয়ার্ক এথিক্স এইগুলো বলেননি। এইগুলো আপনা কাছে অ্যানাথেমা, কতকগুলো বিখ্যাত বিখ্যাত কথা বারবার বলেন। কিন্তু একবারও বলেন পাবলিক সেক্টারকে বেটার করতে হবে, এফিসিয়েন্টে পারফরমেন্স করতে হবে এবং এতগু বাজেটে এই সম্পর্কে একটাও কথা বলেননি, স্টেট পাবলিক আন্ডারটেকিংগুলো যে ল করছে, সেই লস কমাবার জন্য কি করেছেন, একবারও বলেননি। কারণ ইট ইজ এ হো কাউ। বিশ্বনাথের সেই সেকরেড কাউ এর মতো পাবলিক সেক্টারগুলো হচ্ছে হোলি কাউ ওটা নিয়ে আপনি কিছু বলবেন না। লাস্ট, আমি বলছি, আপনি বলছেন আপনার খু বেড়েছে ইন্ডাস্ট্রিয়াল প্রডাকশন অন্যান্য রাজ্যের তুলনায়। ৯০-৯১ সালে ওয়েস্ট বেঙ্গলে ছি ১২৫, ৯৫-৯৬ সালে ১৫৮.৩৩ আর ইন্ডিয়ায় ৯০-৯১ সালে ছিল ২১২, ৯৫-৯৬ সা ২৮৩.৭০। ইন্ডাস্ট্রিয়াল প্রডাকশন আপনার ন্যাশনাল অ্যাভারেজের চেয়ে কম রেটে বেড়েছে আপনি বলছেন ইন্ডাস্ট্রিয়াল প্রডাকশন ভাল বেড়েছে। আমি তাই এই কথা বলতে চা ইন্ডাস্ট্রি বাড়ার পক্ষে আপনার একটাই শুধু চেষ্টা আছে, সেটা কি, সেটা হচ্ছে মুখ্যমন্ত্রী সত্যি চান ইন্ডাস্ট্রি হোক, তাই এই বয়সে পিঠে ব্যাথা নিয়েও খৈতানের ইন্ডিয়ান ফয়েলস উদ্বোধ

করতে যান, যদিও সেখানে ৬ লক্ষের চাকরি হবে না। পাওয়ারের যা অবস্থা তাতে কোনও ইন্ডাস্ট্রি পশ্চিমবাংলায় আসবে না। যে আটটা ফাস্ট ট্র্যাক পাওয়ার প্রোজেক্ট হচ্ছে তার মধ্যে পশ্চিমবাংলায় একটাও হল না। ওপের অ্যাস্ট্রা, হন্ডা অ্যাকর্ড সিয়েলো, এই সব কোনও কোম্পানি পশ্চিমবাংলায় ইন্ডাস্ট্রি প্রতিষ্ঠা করতে পারল না। ভারতবর্ষের লিডিং ইন্ডাস্ট্রিয়াল গ্রুপ আম্বানি, মফতলাল, আদিত্য বিড়লা, যারা মডার্ন ইন্ডাস্ট্রি করছে, তাদের একটাও এই রাজ্যে এল না কেন? মুখ্যমন্ত্রী মহাশয়ের ইন্টারেস্টে জন মেজর কলকাতায় এলেও, কলকাতার রাস্তায় হকার উচ্ছেদ করে রাস্তা পরিষ্কার হলেও, দেবগৌড়ার বাঙ্গালোরে গিয়ে তার ইন্ডাস্ট্রি করবে, পশ্চিমবাংলায় তারা করবে না। আমি তাই যেটা বলছি যে এখানে ব্রিটিশ ইনভেস্টমেন্ট কি, কি ফ্রেশ ব্রিটিশ ইনভেস্টমেন্ট হচ্ছে? আমি তাই যেটা বলছি, আপনি একটা সীমাবদ্ধ অবস্থার মধ্যে দিয়ে চলছেন। আজকে সেলস ট্যাক্সের রাজ চলেছে। মার্চ মাস চলছে, ইন্সপেক্টাররা দলে দলে গিয়ে হামলা করছে। ডিক্লারেশন ফর্মের একটা নিয়ম করেছেন, যে লোকটা বিক্রি করছে, তাকে ডিক্লারেশন দিতে হচ্ছে, আর যে কিনছে তার ডিক্লারেশন এর প্রয়োজন নেই। এর ফলে ছোট ছোট ব্যবসায়ীরা, তাদের ব্যবসা বন্ধ করে দিতে বাধ্য হবে, আপনার কোনও বিকল্প ব্যবস্থা নেই। আপনার এই ১৫ হাজার কোটির মধ্যে ৫ হাজার কোটি টাকা স্টেট রেভিনিউ, ৫ হাজার কোটি টাকা সেন্টার থেকে এবং ৫ হাজার কোটি টাকা ঋণ—আপনারা বিভিন্ন ভাবে লোন পাচ্ছেন। আপনার ওয়ান থার্ড ধার, ওয়ান থার্ড আপনার। আপনি সেলস ট্যাক্সের ব্যাপারে যে ডিক্লারেশন সেটা সিম্পলিফাই করুন। সেলস ট্যাক্সের টাকা যদি সিমপ্লিফাই না করতে পারেন তাহলে আপনার ঐ সব ইনস্পেক্টারদের অত্যাচারে ছোটখাট কারখানাগুলো সব বন্ধ হয়ে যাবে। সেলস ট্যাক্সে ঘুস দিনের পর দিন বেড়ে যাচ্ছে। ৯২ সালের আপিল কেস এখনও পর্যন্ত ডিসিসন হল না। আমি আবার বলছি যে নীতি, স্বনির্ভরতা এবং ভূমি সংস্কারের কথা যা বলেছেন আমি খুশি হব যে এইগুলো কথার কথা না হয়ে এইগুলো কাজের কথা হবে।

রাজ্যের ইকনমিক পারফরমেন্সের উন্নতি করতে পারেননি। আজকে ৫৪ লক্ষ বেকার আর আপনি হিসাব দিয়ে বলছেন ৬ লক্ষ বেকারকে চাকরি দেবেন। আপনার এই হিসাব, স্ট্যাটিসটিকেস চাকরি হবে? আপনি কিছুই করতে পারেননি। তাই আমি এই বাজেট বিবৃতির পুরোপুরি বিরোধিতা করছি।

[1-30 — 3-00 p.m.] (Including Adjourment)

**মিঃ স্পিকার :** সৌগতবাবু, আপনি তো বললেন কংগ্রেস এই করেছিল, তাই করেছিল ইত্যাদি। এসব শুনে আমার একটা গল্প মনে পড়ছে। দুই পাগল গল্প করছিল বসে বসে। এক পাগল আর এক পাগলকে বলছিল, জানিস, এই সারা পৃথিবীটা কে করেছিল—আমি। জানিস, এই গাড়ি কে করেছিল—আমি। জানিস, এই মানুষ কে করেছিল—আমি। অন্য পাগলটা এতক্ষণ চুপ করে সব শুনছিল। প্রথম পাগলটার কথা শেষ হবার পর দ্বিতীয় পাগলটা বলল, এসব যখন করেছিলি তখন আমাকে জিজ্ঞেস করেছিলিস? Now, recess. Everybody is invited to the Lunch, including the Press. We will meet again at 3/00 p.m.

(At this stage, the House was adjourned till 3-00 p.m.)

[3-00 — 3-10 p.m.] (After Adjournment)

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৯৯৭-৯৮ সালের প্রস্তাবিত বাজেটের সমর্থনে বিরোধী পক্ষের ছাঁটাই প্রস্তাবের বিরোধিতা করে এই বিতর্কে অংশ গ্রহণ করতে উঠে আমি প্রথমে মাননীয় সদস্যগণকে, বিশেষ করে বিরোধী দলের সদস্যগণকে ধন্যবাদ জানাচ্ছি তারা এই বাজেট বিতর্কে অংশ গ্রহণ করেছেন বলে। আমি তাদের প্রশ্ন এবং মন্তব্যগুলো যা নোট করেছি প্রথমে তার উত্তর দেব এবং তারপর বাজেটের মূল বক্তব্য সম্বন্ধে দু-একটি কথা বলে বক্তব্য শেষ করব।

এখানে যে প্রশ্নগুলো উঠেছে তাকে ভাগ করা যায় এভাবে—প্রস্তাবিত কর এবং কর-ব্যবস্থা সম্পর্কে যেসব প্রশ্ন এবং মন্তব্য এসেছে ; তারপর রাজ্যস্তরে উন্নয়নের বিভিন্ন ক্ষেত্রে যে প্রশ্নগুলো উঠেছে ; এবং কর্ম-সংস্থানের ব্যাপারে যে প্রশ্নগুলো সুনির্দিষ্টভাবে এসেছে। সর্বশেষে, বাজেটের মূল বক্তব্য, এটা সর্বভারতীয় নীতি থেকে কোথায় তফাৎ সেটা বলে শেষ করব।

করের যে প্রস্তাবগুলো ছিল তার অনেকগুলোর ক্ষেত্রে বিরোধী দলের সদস্যগণ একমত হয়েছেন, কোথায়ও কোথায়ও পরিষ্কার করে বলে দিতে বলেছেন। আমি সেটা বলে দিচ্ছি।

এক ধরনের প্রশ্ন এসেছে, অতীশ সিন্‌হা মহাশয় তুলেছেন, ভ্যালু অ্যাডেড ট্যাক্সের জন্য শিল্পের উন্নতি কিভাবে হবে বলবেন। আমি সেখান থেকে শুরু করছি। ভ্যালু অ্যাডেড ট্যাক্স রাজ্য স্তরে লাগানো হবে কিনা? এটা বলা উচিত, সর্বভারতীয় স্তরে এখন থেকে ১০ বছর আগে, সম্ভবত তখন কেন্দ্রে অর্থমন্ত্রী ছিলেন বিশ্বনাথপ্রতাপ সিং মহাশয়, তিনি সর্বভারতীয় স্তরে কিছু মড-ভ্যাট চালু করেছিলেন। রাজ্য স্তরে 'ভ্যাট' হবে কিনা সেটা ঠিক করতে এখন থেকে দেড় বছর আগে একটি কমিটি করা হয়। সেই কমিটি তাদের রিপোর্টে সুপারিশ করে বলেছিলেন যে, খুব সতর্কতার সঙ্গে এই 'ভ্যাট' চালু করা যেতে পারে। আজকে তারই সঙ্গে সামঞ্জস্য রেখে প্রস্তাবটা এনেছি। তাছাড়া দু-একটি রাজ্য ইতিমধ্যেই এটা চালু করেছে। এর মানে হচ্ছে, ধরুন, কোনও একটি শিল্প-সংস্থা ১০০ টাকার উপাদান খরিদ করে তার উপর ৩ শতাংশ হারে ট্যাক্স দিয়ে কোনও কিছু উৎপাদন করবার পর তার দাম দাঁড়ালো ২০০ টাকা। এই ২০০ টাকার উপর ১০ পারসেন্ট হারে তাকে ২০ টাকা বিক্রয় কর দিতে হবে। ভ্যালু অ্যাডেড ট্যাক্সের ক্ষেত্রে এই ২০০ টাকার উপর আর দিতে হবে না। আগে, যেটা উপাদান তার জন্য যে কর বাবদ ১০৩ টাকা দিয়েছিল ২০০ টাকা থেকে সেটা বাদ যাবে। এই ৯৭ টাকার উপর ১০ শতাংশ অর্থাৎ ৯ টাকা ৭০ পয়সা তাকে কর দিতে হবে আগে যেখানে ২০ টাকা দিতে হত। এর জন্য যারা শিল্প করতে আসছে তাদের কাছে এটা একটা আকর্ষণ হবে এবং যারা ক্রেতা তাদের কাছেও মূল্যটা কম হবে। তার জন্য ভ্যালু অ্যাডেড ট্যাক্স শিল্পের ক্ষেত্রে একটা গুরুত্বপূর্ণ পদক্ষেপ বলে অনেকে মনে করে। মাননীয় সদস্য আবু সাহেব একটা প্রশ্ন করেছেন যে, পাট শিল্পের উপর যে কর বসিয়েছেন তাতে লাভ হবে না ক্ষতি হবে? প্রথমে বলতে চেয়েছেন যে আপনি ব্যাখ্যা করে দিন এর জন্য কি করে লাভ

হবে। পাট শিল্পের ক্ষেত্রেও জানবেন কাঁচা পাট কেনার জন্য একটা কর দিতে হয়। সেই করটা কিন্তু আর দিতে হবে না। সেটা অপসেট হয়ে যাবে, পরে যখন বিক্রি করবেন তাদেরও লাভ হবে। তাই আমি ১০টি শিল্প নিয়ে শুরু করছি। এতে শিল্পায়নের লাভ হবে। তবে এখানে একটু নজরদারিটা ঠিক করে করতে হয়। আমরা এটা বিক্রয় কর দপ্তরের মধ্যে আলাদা সংস্থায় রাখছি। দ্বিতীয় একটা প্রশ্ন মাননীয় বিরোধী দলের নেতা অতীশচন্দ্র সিন্‌হা মহাশয় করেছেন সেটা হল নন কটোন ইয়ার্ন এখানে ১২ শতাংশ থেকে ৫ শতাংশ যেমন কমছে, এখনও কিছু কমানো আছে, তাহলে কোনটা কমছে। না সবগুলি নয়, সেখানে ১২ থেকে ৫ কমছে তারও নোটিফিকেশন দেব, এই আইনে হয়ত আসছে না যেগুলি আগে ৫ ছিল যার মাধ্যমে হসিয়ারি সেটা ৫ থেকে আরও ২ শতাংশ কমবে। ওনার জ্ঞাতার্থে বলে রাখি রেশম কিন্তু পুরো কর মুক্ত-র জায়গায় যাবে, এতে রেশম শিল্পের সুবিধা হবে, এটা বলে রাখলাম। বিলাস পণ্যের ব্যাপারে এখানে কিছু প্রশ্ন আপনারা রেখেছেন যে আপনি অন্যান্য বার বিলাস পণ্যের উপর কর বসান, এবারে কিছু কিছু বিলাস পণ্য সামগ্রির কর কমিয়েছেন। হ্যাঁ, বিলাস পণ্যের একটা যে সামগ্রী শ্রেণীর—অ্যাকোমোডেটিভ গ্রুপ—যেটা আমরা আগের একটা বাজেটে ২০ শতাংশ এনেছিলাম তাতে আমাদের অভিজ্ঞতা—তাতে কিন্তু বিলাস পণ্যের ক্রয় কমেনি—এর জন্য যেটা ট্রেড সেটা সেন্ট্রাল জায়গা অন্য কোথা চোরা চালানে এসেছে, তার জন্য বিক্রয় কর থেকে আমরা বঞ্চিত হয়েছি এবং যেখানে শিল্প স্থাপন হয়নি সেখানে উৎপাদন কর থেকে উৎপাদন কর্মসংস্থান থেকে বঞ্চিত হয়েছি। তাই আমরা একটা ভিন্ন পথ নিয়েছি। আমরা এখন এটা ২০ শতাংশ থেকে ১৫ শতাংশে এনে কমিয়েছি। কমিয়ে লক্ষ্য করবেন এর মধ্যে যেগুলি মহার্ঘ দামের সেটা জামা হতে পারে সেটা টি. ভি. সেট হতে পারে, একটা দামের উপর হলে সেখানে আমরা লাক্সারি ট্যাক্স বসিয়ে দিয়েছি। এটা কিন্তু আমি উল্লেখ করছি, আপনারা বলেছেন সিগারেটের উপর না, সিগারেটের উপর কমেনি, অনেক অনেক চাপ ছিল, না ঠিক সেখানেই আছে। বস্তুত লক্ষ্যমাত্রা ৪০ কোটি ছিল সেটা অতিক্রম করা হয়েছে। এই যে বিলাস পণ্যগুলির উপর সাধারণ সামগ্রী এনে একটা দামের উপর কমানো, মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা বলা উচিত, অনেক আগে ১৯৫৭ সালে নিকলাস পেন্ডর এক্সপেন্ডিচার ট্যাক্স এই প্রস্তাবের একটা চিন্তা করেছিলেন। সারা দেশের ক্ষেত্রে এটা চালু হয়নি। বলতে পারেন রাজ্য স্তরে, তার একটা কাউন্টার পার্ট খুব সীমিত ভাবে এই একটা দামের বেশি কোনও বিলাস পণ্য হলে, এটা লাগু করতে শুরু করলাম যারা দিতে পারেন তাদের থেকে কর আমরা আদায় করব এবং সেটা উন্নয়নমূলক কাজে লাগাব। একটা প্রশ্ন এখানে এসেছে, মাননীয় সদস্য সৌগত রায় মহাশয় বলেছেন এবং আরও কয়েক জন বলেছেন যে আপনি যে সারচার্জ বসালেন। হ্যাঁ, সারচার্জ আমি বসিয়েছি। সারচার্জটা কিন্তু ৫ পারসেন্ট নয়, সারচার্জের পরিমাণ হল .৫ পারসেন্ট। তার থেকে নিত্য প্রয়োজনীয় জিনিসটা বাদ। আমাদের যেটা ভোগ্য পণ্যের মূল্যসূচক যেমন নিত্য প্রয়োজনীয় প্রণ্যাদি ৭ শতাংশ বাদ তাহলে এই .৫-কে আবার ৭ শতাংশ নামাবেন, সুতরাং .৩ পারসেন্ট নিত্য প্রয়োজনীয় জিনিসের উপর প্রভাব আসবে। স্বাভাবিক ভাবে এটা খুব কম। এরপর আমি দ্বিতীয় অংশে আলোচনায় আসব। উন্নয়নের ক্ষেত্রে বিভিন্ন প্রশ্ন মাননীয় বিরোধী সদস্যরা তুলেছেন, অনেকে তুলেছেন, আমি আলাদা করে নাম বলছি না, বুঝে নেবেন। মাননীয় সঞ্জীব দাস প্রথম দিন বলেছিলেন, অসিত মাল মহাশয় বলেছিলেন, তাপস

ব্যানার্জি মহাশয় বলেছিলেন, সৌগত রায় শেষ দিন তুলেছিলেন, এ ছাড়া আরও অনেকেই তুলেছেন।

[3-10 — 3-20 p.m.]

এছাড়া আরও অনেকে বলেছেন। এটা ভাল হয়েছে, সৌগত রায় বক্তব্য রাখার সময়ে একটা নিরিখের কথা উল্লেখ করেছেন, রাজ্যের উন্নয়ন কিভাবে হচ্ছে? আমরা এটা কিভাবে ধরি? কোন তথ্য দিয়ে ধরব, যেটা নিয়ে কোনও বিতর্ক হবে না? রাজ্যের জন্য, যেটা স্টেট ডোমেস্টিক প্রোডাক্ট, সেটা কিন্তু একটা নিরিখ নিয়ে হয়। তার তথ্য প্রত্যেক রাজ্যের জন্য প্রকাশিত হয়। ১৯৯১-'৯২, ১৯৯২-'৯৩, ১৯৯৩-'৯৪, ১৯৯৪-'৯৫, ১৯৯৫-'৯৬, ১৯৯৬-'৯৭, ১৯৯৭-'৯৮-এর তথ্য কি হতে পারে? আমি ১৯৯৬-'৯৭-তে থামছি। তাতে আমরা দেখতে পাচ্ছি, সারা দেশে এই মোট উৎপাদন বৃদ্ধির গড় হার যেখানে ৫.৫ শতাংশের মতো, পশ্চিমবাংলায় তা ৬.৫ শতাংশ। অর্থাৎ সারা দেশের থেকে বেশি। এটা মাননীয় সদস্য সৌগত রায় মেনে নিয়েছেন। এটা থেকে বোঝা যাচ্ছে, সারা দেশের গড়ের চেয়ে বেশি। তারপরে প্রশ্ন হয়েছে, উনি ইকনোমিক সার্ভের অ্যাপেন্ডিক্স থেকে এখানে তথ্য দিয়েছেন, তাতে বলেছেন, আপনারা সেই রকম হারে পৌঁছাননি। আপনারা পঞ্চমে আছেন। এই তথ্যটা ১৯৯৪-'৯৫ পর্যন্ত। আপনি পাতা উল্টান, দেখতে পাবেন। তারপর ১৯৯৫-'৯৬ সালে তথ্য প্রকাশিত হয়েছে। আমি ১৯৯৫-'৯৬-এর তথ্যটা বলছি। ঐ সময়ে আমাদের স্থান ছিল পঞ্চম। আমাদের উপরে আরও ৪টি রাজ্য আছে। আমাদের উপরের রাজ্য এবং তার ঠিক উপরে যে রাজ্য, তারা এত কাছাকাছি আছে ; তার পরের বছরে, ১৯৯৫-'৯৬-তে আমাদের ৭.৪ শতাংশ হারে বেড়েছে। মোট উৎপাদন ঐ রাজ্যগুলির ৩.৪ শতাংশ হারে বেড়েছে। তাই একটা কথা বলি, আপনি দেখুন, আমি বলে নিচ্ছি, আমরা এখন আর পঞ্চমে নেই। খুব সম্ভবত আমরা তৃতীয় স্থানে চলে এসেছি। এটা বলা ভাল, আপনারা যখন চলে যাচ্ছেন, আমরা আসছি, তখন আমরা ১০-এর নিচে থাকতাম। কিন্তু তারপরে আমরা আস্তে আস্তে দূরপাল্লার দৌড়ে এগিয়ে পঞ্চমের পরে তৃতীয় স্থানে চলে এসেছি। মাথাপিছু আয়, এটা তুলে ভালই করেছেন। মাথাপিছু আয়ের ক্ষেত্রে, সর্বভারতীয় মাথাপিছু আয়ের ক্ষেত্রে—এটা নিয়ে অনেকে প্রশ্ন করেছেন, হয়ত সঞ্জীব দাস করেছেন, কিম্বা শৈলজা দাস করেছেন যে, আমরা মাথাপিছু আয়ের ক্ষেত্রে কত এগিয়েছি? সর্বভারতীয় গড় যেখানে ২,৩৩৪ টাকা ছিল, সেখানে আমাদের ছিল ২,৩৩৭ টাকা। তখনই বেড়ে গেছে। কিন্তু শুধু বেড়েছে তাই-ই নয়। গত তিন বছরে এই বৃদ্ধির হার সর্বভারতীয় হারের চেয়ে বেশি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য সৌগত রায় বলেছেন, আমাদের স্থান, আমরা ১২তম স্থানে আছি। এটা ১৯৯৪-'৯৫ সালের। আপনি ১৯৯৫-'৯৬-টা মিলিয়ে দেখবেন আমরা ষষ্ঠ স্থানে উঠে গিয়েছি। আমরা যেভাবে এগোচ্ছি, তাতে খুব সম্ভবত আমরা পঞ্চম, চতুর্থ স্থানে চলে যাব। এটা সেন্ট্রাল স্ট্যাটিস্টিক্যাল অর্গানাইজেশনের স্ট্যাটিস্টিক্স, যেটা গ্রহণ করেছেন, সেটা দিলাম। এরপরে একটা কথা কেউ কেউ বলেছেন, কৃষি শ্রমিকের মজুরির হার কি ভাবে এগিয়েছে? আমি প্রত্যেক বছরেই এই তথ্যটা দিই, এই বছরে দিইনি। এখন সর্বশেষ যেটা হয়েছে, গড়ে মাথাপিছু ৩৫ টাকা। এখানে বৃদ্ধির হার—কোনও কোনও জেলায় এর চেয়ে বেড়ে গেছে—কৃষি শ্রমিকের ভোগ্য পণ্য মূল্য সূচকের চেয়ে বেশি হয়েছে। অর্থাৎ রিয়েল টার্মসে বেড়েছে। যেহেতু আলোচনার

স্তরটা ভাল আছে, আমি খোলাখুলি একটা কথা বলছি। দারিদ্রসীমার নিচে কত মানুষ আছেন? সারা দেশ থেকে বলে দেওয়া হয়েছে—পুরানো তথ্য-এর মাধ্যমে—৩৫ শতাংশের নিচে আছে।

আমরা আমাদের ব্যুরো অফ অ্যাপলায়েড ইকোনমিকস অ্যান্ড স্ট্যাটিস্টিক্সের যে একটা প্রফেশনাল বডি আছে তাকে দিয়ে এটা রিক্যালকুলেট করেছি। এটা প্রাথমিক, এইজন্য এখুনি এটা বলছি না। আমরা দেখছি এই দারিদ্র সীমার নিচে এই মানুষের ভাগটি, এর ঝুঁকি আছে আমরা জেনেও, এটা বলার মানে হচ্ছে—এটাতে ২০ শতাংশ নিচে নেমে এসেছে। কিন্তু এটাতেই আমরা সন্তুষ্ট নই, আমরা চাইছি রাজ্যের কোনও একটি সংস্থা দেখুক। এই রাজ্যের আয়গুলো সেন্ট্রাল স্ট্যাটিস্টিক্যাল অর্গানাইজশেন দেখার পরেই আমরা বলি, তার আগে বলি না। আমাদের ইচ্ছা ইন্ডিয়ান স্ট্যাটিস্টিক্যাল ইনস্টিটিউট বলে যে একটি গুরুত্বপূর্ণ সংস্থা আছে তাকে দিয়ে একবার পরীক্ষা করার পরে এই সভাতে, এই বাজেট সেশনে জানিয়ে দেব যে দারিদ্র সীমার নিচের মানুষের অংশটা কমে এসেছে। আমার যতদূর মনে পড়ছে শোভনদেববাবু পরিকল্পনা ব্যয় এটা নিয়ে প্রশ্ন রেখেছেন, উনি চলে গেছেন, উনি খুব ভালভাবেই প্রশ্ন রেখেছিলেন। উনি প্রশ্ন করেছিলেন যে আমরা কত উঁচুতে গেছি এই পরিকল্পনা ব্যয়ের দিক থেকে, পরিকল্পনা ব্যয়ের দিক থেকে সঞ্জীববাবু বোধহয় ১৯৯৩-৯৪ সালের তথ্য তুলে প্রশ্ন রেখেছেন। আমি জানাচ্ছি যে, ১৯৯৩-৯৪ সালে স্বল্প সঞ্চয় আঘাত জনিত কারণে আমাদের পরিকল্পনা ব্যয়টা ১২১৭ কোটি টাকাতে কমে গেছিল। সেটাই এখন বৃদ্ধি পেতে পেতে বর্তমান বছরে ৩ হাজার ১৩৪ কোটি টাকাতে দাঁড়িয়েছে। এবং আগামী বছরে আমাদের যা প্রস্তাব আপনাদের কাছে এনেছি তাতে ৩ হাজার ৯২২ কোটি টাকা অর্থাৎ প্রায় ৪ হাজার কোটি টাকার মতো দাঁড় করাব। যেটা ১ হাজার কোটি টাকার বেশি না ছিল সেটা ৩-৪ বছরে প্রায় ৪ হাজার কোটি টাকাতে আনার চেষ্টা করছি। আমাদের উপরেও কিন্তু আরও কয়েকটি রাজ্য আছে। আমাদের উপরে আরও গোটা চারেক রাজ্য আছে। আমরা চেষ্টা করছি সেই রাজ্যগুলোকে ধরতে, এই হচ্ছে আমাদের ইতিহাস, আমরা ধাপে ধাপে এগোতে চাইছি। মাননীয় সদস্য দেবপ্রসাদ সরকার মহাশয় এখানে একটা প্রশ্ন রেখেছেন এবং শৈলজা দাস মহাশয়ও প্রশ্ন রেখেছেন যে, বিশ্ব ব্যাঙ্ক থেকে যে ঋণ নেওয়া হয় সেই সম্পর্কে আপনারা তো সমালোচনা করেন, কিন্তু আপনারাও তো বিশ্ব ব্যাঙ্কের নানা জায়গার থেকে ঋণ নিচ্ছেন। বিষয়টা যেহেতু তুলেছেন সেই কারণে আমি উত্তর দিচ্ছি—বিশ্ব ব্যাঙ্ক যে গোটা দেশে ঋণের শর্তাবলী আরোপ করেন সেটাকে আমরা মেক্রোকন্ডিশনাল বলি। রাজ্যের ক্ষেত্রে একটা প্রকল্প, রাজ্য সেটা নিতে পারেন বা না নিতে পারেন। আমরা বর্তমান বছরে বিশ্বব্যাঙ্ক থেকে কত ঋণ নিয়েছি—আমরা ৯৯ কোটি টাকা নিয়েছি। আমাদের পরিকল্পনা বাজেট ৩,১৩৪ কোটি টাকার, তার তিন শতাংশ অর্থাৎ শতকরা ৩ ভাগ আমরা নিয়েছি। আমাদের যতগুলো তুলনীয় রাজ্য আছে, তাদের মধ্যে আমাদের দিক থেকে আমরা সবচেয়ে কম ঋণ নিয়েছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে একটি কথা বলার দরকার—বিশ্বব্যাঙ্কের ঋণ মানেটা কি? ৯৯ কোটি টাকা, আমি হিসাবের সুবিধার জন্যে ১০০ কোটি টাকা বলছি। এই ১০০ কোটি টাকা হলে জানবেন শতকরা ৮০ কোটি টাকা, অর্থাৎ ১০০ কোটি টাকার মধ্যে সাধারণভাবে ৮০ কোটি টাকা। বিশ্বব্যাঙ্ক এটাকে কভার করে ঋণ ইত্যাদির মাধ্যমে। আর

বাকি ২০ কোটি টাকা রাজ্যকে দিতে হয়। রাজ্যের ভাগে ২০ কোটি টাকা করে গেল আর ৮০ কোটি টাকা কিভাবে আসে দেখুন—৮০ কোটির মধ্যে শতকরা ৭০ ভাগ হচ্ছে ঋণ আর ৩০ ভাগ হচ্ছে গ্রান্ট। তার মানে গ্রান্ট হচ্ছে ২৪ কোটি টাকা আর ঋণ হচ্ছে ৫৬ কোটি টাকা। এই ৫৬ কোটি টাকার সুদের হার কত? কেন্দ্রীয় সরকার এক শতাংশ হারে নেন আর আমাদের ১৪ শতাংশ হারে দিতে হয়। সুদে আসলে পরের বছর থেকে দিতে হচ্ছে। তার মানে এই যে ১০০ কোটি টাকা বিশ্ব ব্যাঙ্কের ঋণ বলা হল তার মধ্যে রাজ্যের গেল ২০ কোটি টাকা আর বাকিটা ৫৬ কোটি টাকা, রাজ্যের মানুষকে তাদের অর্থ দিয়ে সুদে আসলে ফেরৎ দিতে হচ্ছে। সুতরাং এই ২৪ কোটি টাকা হচ্ছে তথাকথিত বিশ্ব ব্যাঙ্কের গ্রান্ট, বাকিটা কিন্তু ঋণ, যেটা সুদে আসলে ফেরৎ দিতে হয়। এখন প্রশ্ন—এর শর্তাবলী কি? দুটি বড় প্রকল্পের কথা বলেছি। একটির সম্পর্কে যেহেতু প্রশ্ন উঠেছে, অর্থাৎ ক্ষুদ্র সেচের ক্ষেত্রে একটা বড় প্রকল্প আমরা শেষ করেছি। সেখানে আমরা বলেছি এই প্রকল্প রূপায়িত হবে পঞ্চায়েত সমিতির সাধারণ তত্ত্বাবধানে এবং উপকৃত কমিটির মাধ্যমে। আমার মনে আছে তখন আমি রাজ্য পরিকল্পনা পর্যদের একজন সদস্য ছিলাম। ওই আলোচনায় অংশগ্রহণ আমাকে করতে বলা হয়েছিল। বিশ্ব ব্যাঙ্কের ওরা মানেননি, ওরা চলে গেলেন। আমরা ওই জায়গাতেই দাঁড়িয়েছিলাম, তারপরে ওরাই আবার ফিরে আসেন এবং মানেন। এর আগের রিপোর্টেই ওরা বলেছেন পঞ্চায়েতের মাধ্যমে এই কাজটা ভারতবর্ষের মধ্যে একটা মডেল হয়েছে। একজন মাননীয় সদস্য দেবপ্রসাদবাবু বললেন যে, বিশ্ব ব্যাঙ্ক নাকি বলেছে যে এই পঞ্চায়েতকে বাদ দিয়ে এন জি ও কে দিয়ে করার কথা উঠেছে। আমার কাছে অন্ত্যত কেউ কিছু বলেননি, বললেও সেই প্রকল্প আমরা মেনে নেব না। ঠিক একই ভাবে স্বাস্থ্য প্রকল্পের ক্ষেত্রে আমরা একটা প্রকল্প নিয়েছি। আমি প্রথম দিন থেকেই বলেছিলাম যে জেলা থেকে স্বাস্থ্য কমিটি হবে এবং তার শীর্ষে থাকবেন জেলার সভাধিপতি। এটা যদি আপনাদের ক্ষেত্রে গ্রহণযোগ্য না হয় মেনে নেবেন না।

[3-20 — 3-30 p.m.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি বলি, এর পরে একটা প্রশ্ন অতীশ সিন্হা মহাশয় রেখেছেন, অনেকেই রেখেছেন যে রাজ্যের উপর ঋণের ভার ৩০ হাজার কোটি টাকা ; এই তথ্যটা আপনারা সঠিক পাননি। এই তথ্যটা প্রকাশিত হয়েছে রিপোর্ট অফ কারেন্ট ফিনান্সিয়াল ইয়ারে। বস্তুত সর্বশেষ রাজ্যের উপর যেটা ঋণের ভার সেটা ১৪ হাজার ৩৯৬ কোটি টাকা। কিন্তু যেভাবে বলা হয়েছে, মনে হচ্ছে পশ্চিমবাংলায় উপর ঋণের ভার বেশি। আমি একটু অন্য রাজ্যগুলি বলি, পশ্চিমবঙ্গে ১৪ হাজার ৩৯৬ কোটি টাকা, অন্ধ্র প্রদেশে ১৫ হাজার ৬৯ কোটি টাকা, মহারাষ্ট্রে ১৮ হাজার ৫৫২ কোটি টাকা। তামিলনাড়ুতে ১২ হাজারের একটু বেশি। বিহারে ১৬ হাজারের বেশি। এটা কি হল। প্রত্যেক রাজ্যে ১৪ থেকে ১৮ হাজার কোটি টাকা ঋণের ভার। এর কারণটা কি, এর বৃদ্ধিটা কোথায়? একটু ভেঙে ফেলা যাক, দেশের শতকরা ৮০ ভাগ হচ্ছে কেন্দ্রীয় সরকারের কোনও না কোনও নিয়মের জন্য ঋণ। মানে কেন্দ্রীয় সরকারের সৃষ্ট ঋণ আর ২০ ভাগ টাকা ২৯৭৮ কোটি টাকা রাজ্য সরকার নিচ্ছেন, সেটা কখন এল. আই. সি., জি. আই. সি., মার্কেট বরোয়িং থেকে। তাই ১১,৪১৭ কোটি টাকা কেন্দ্রীয় সরকার দিলেন না পরিকল্পনা সাহায্যে। কিন্তু শতকরা ৭০ ভাগ ঋণ

সেটা ঋণের সুদের অনুসারে বাড়তে বাড়তে হয়েছে এটা জানবেন। এই কারণে ঋণটা চাপানো হয়েছে। এই ঋণটা তো মাননীয় সদস্য অতীশ সিন্‌হা মহাশয় আপনারা সৃষ্টি করেছেন। আপনারা সৃষ্টি করেছেন,. আর বলছেন ঋণের ভার কেন? এর জন্য আমরা বারংবার বলছি, ঋণটা মুক্ত করে দিন, পরিকল্পনা সাহায্য বলছেন, গ্রান্ট দিন। ঋণের ভার বাড়তে বাড়তে এই রকম হয়ে যায়। বিশেষ করে স্বল্প সঞ্চয়ের ক্ষেত্রে প্রত্যেকটি রাজ্যে বলছেন, এটা আপনারা কি করছেন? আপনারা দুই বার করে রাজ্যগুলিকে সুদ ও মূলধন ফেরৎ দিতে বলছেন। দেখুন কি রকম হচ্ছে, স্বল্প সঞ্চয়ে ডাবল জিওপার্ট হচ্ছে। যদি কোনও একটি বছরে রাজ্যের ১,৫০০ কোটি টাকা স্বল্প সঞ্চয়ে জমা হয় তার থেকে যদি ৫০০ কোটি টাকা ফেরৎ দিতে হয় তাহলে রাজ্য সরকার সেই টাকা ফেরৎ দিয়ে দেন। তার সুদের হার যা সেটা রাজ্য সরকার দিয়ে দেন। তার মধ্যে ১,৫০০ থেকে ৫০০ বাদ গেলে থাকল ১,০০০ কোটি টাকা। তারও আবার ২৫ ভাগ কেটে নেওয়া হয়, মানে ২৫০ কোটি টাকা ঋণ হচ্ছে সুদের হার দেওয়ার জন্য, এটা রাজ্য সরকার দিয়ে দিলেন। বাকি রাজ্য সরকার পান ৭৫০ কোটি টাকা। এইগুলি সব দেওয়ার পরেই। এটাকে কেন লায়াবিলিটি বলছেন। এটাকে মুক্ত করার কথা সব রাজ্যগুলি বারংবার বলছেন। এটা যদি মুক্ত হয় তাহলে সুবিধা হচ্ছে রাজস্ব খাতে ব্যয় এবং আয়ের মধ্যে যেটা তফাৎ ২ হাজার কোটি টাকা তফাৎ, সেটাকে সঙ্গে সঙ্গে আর ঋণাত্মক কোনও সংখ্যা থাকে না, সেটা ধনাত্মক সংখ্যা হয়ে যায়। মানে রাজস্ব আয়, রাজস্ব ব্যয়ের চেয়ে বেশি হয়ে যায়। রাজস্ব আয় যে রাজস্ব ব্যয়ের চেয়ে বেশি নয়, তার কারণ .কিন্তু আপনাদের সৃষ্ট নীতি। এটা এই সুযোগে বলতে দিলেন, তাই আমি বলে দিলাম। একটা প্রশ্ন এখানে রাজস্ব ক্ষেত্র নিয়ে বলা হয়েছে, বোধ হয় আপনি একটা প্রশ্ন রেখেছেন, বেতন কমিশন সম্বন্ধে। বেতন কমিশনের ক্ষেত্রে বলেছেন, আপনারা এক বছর পিছলেন কেন? রাজ্য বেতন কমিশন, প্রত্যেক রাজ্যের বেতন কমিশন এর বিচার্য বিষয় থাকে। কেন্দ্রীয় বেতন কমিশন কি সিদ্ধান্ত নিলেন। তবে কেন্দ্রীয় বেতন কমিশন যখন বসিয়েছিলেন তার ১৮ মাসের মধ্যে ৯/৪/৯৪-তে বসিয়েছিলেন অর্থাৎ '৯৫ সালের ডিসেম্বরের মধ্যে অ্যাপিল করার কথা ছিল। আমরা ঐ সময়ের মধ্যে বেতন কমিশন বসিয়েছি, কিন্তু সেই বেতন কমিশনের রিপোর্ট এক বছর পরে কেন্দ্রীয় বেতন কমিশনের ব্যাপারে এখনও কোনও সিদ্ধান্ত নেওয়া হয়নি। যেহেতু নেওয়া হয়নি, তাই আমাদের পিছতে হয়েছে। তার কারণ কিন্তু আপনাদের ঐ কারণ উত্তরটা সেখানেই। একটা প্রশ্ন মাননীয় সদস্য শঙ্কর সিং রেখেছেন, আর দেবপ্রসাদ সরকার মহাশয় উল্লেখ করেছেন, মূলধনী ব্যয় নিয়ে কোনও একটি কাগজে নাকি ধরে ফেলেছেন, এই রকম ভাব করেছে। এটা হচ্ছে দুর্বলতম অংশ। এটাকে একটু ব্যাখ্যা করে দিই, মূলধনী ব্যয় '৯৬-'৯৭-তে ছিল, আপনারাও বলেছেন ৮৮০ কোটি টাকা। '৯৬-'৯৭-তে ৮৪৫ কোটি টাকাতে কমল কেন? এটা মূল প্রশ্ন। যখন এই রকম প্রশ্নের তাগিদ আসে দেবপ্রসাদবাবু, আপনি তো নানান কাজে আমার কাছে আসেন, আপনিও সুন্দরভাবে বক্তব্য রেখেছেন, আমি অনেকক্ষণ রাইটার্স-এ থাকি, একটু প্রশ্নটা জিজ্ঞাসা করলে আমি বলে দিতাম, যন্ত্রণায় কষ্ট পেতেন না। এই ৮৮০ কোটি টাকার মধ্যে ২১৬ কোটি টাকা ছিল, আমরা ডাবলিউ. বি. এস. ই. বি.-কে একটা মূলধনী ব্যয় ঋণ হিসাবে দিয়েছিলাম।

তাতে ওদের ঋণের ভারটা বাড়ছিল। তার জন্য ৯৬-৯৭-তে ওই ২১৬টা আমরা বাদ

দিই ওখান থেকে যাতে ওরা গ্র্যান্ট হিসাবে পায়। তাই ওটা মূলধনী ব্যয় আর থাকছে না। ৮৮০ থেকে ২১৬ বাদ দিয়ে থাকছে দেখবেন ৬৬৪ কোটি টাকা। বস্তুত ৬৬৪ কোটি টাকা থেকে এই ৮৪৫ কোটি-তে বৃদ্ধি করেছিলাম মূলধনী ব্যয়টা। যেহেতু কমানোর পর বৃদ্ধি ২৭ শতাংশ। ইদানিংকালে এত বেশি মূলধনী ব্যয়ের বৃদ্ধি হয়নি। এটা আপনারা যেটা ভাবছিলেন ঠিক তার উল্টো ঘটনা। এরপরে একটা প্রশ্ন। রাজস্ব আদায়ের ক্ষেত্রে মাননীয় সৌগত রায় রেখেছেন। আপনি এটা বলেছেন যে ৯৫-৯৬-তে বাজেটে যা বলা হয়েছিল, সামগ্রিক রাজস্ব খাতে আদায় তার থেকে ৫৮১ কোটি টাকা কম আদায় হয়েছে। এটা কেন হয়েছে? আমি এটা দুটো ভাগে ভেঙ্গে ফেলছি। রাজ্য সরকারের কর ইত্যাদি বাবদ এবং কেন্দ্রীয় সরকারের কাছ থেকে যা আমরা পাই। যেটার উপর সুদীপবাবু দৃষ্টি আকর্ষণ করেছেন। সেটাও আমি উত্তর দেব। রাজ্যের কর আদায়ের লক্ষ্যমাত্রা ছিল ২ হাজার ৩৯৭ কোটি আমরা বস্তুত আদায় করি ৪ হাজার ৪৬০ কোটি টাকা ৬৩ কোটি টাকা বেশি। তাহলে কমল কেন? কেন্দ্রীয় সরকারের যে ডিভলিউশন—৩ হাজার ৫৫৯ কোটি টাকা যেটা বাজেটে ধরা ছিল—ডিভলিউশন, সেটা কমে ২ হাজার ৯১৫ কোটি টাকা হয় আপনাদের আমলে। আপনারা ৬৪৪ কোটি টাকা কম দেন, যা দেবেন বলেছিলেন। তার জন্য এটা যদি বাদ দেন ৬৪৪ থেকে ৬৩ তাহলে ৫৮১ কোটি টাকা আপনাদের কারণে ওই ঘাটতিটা হয়। আপনি সুযোগ দিলেন বলে দিলাম। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এর পরের প্রশ্নটা মাননীয় সদস্য সুদীপবাবু করেছেন। এটা উনি বলেছেন, "আপনি যে এইভাবে কেন্দ্র থেকে বিভিন্ন ট্যাক্স-এর শেয়ার পাচ্ছেন এটা বলছেন না কেন" আমি বলেই দিচ্ছি। আমরা নিজেদের ট্যাক্স আদায় ছাড়াও সেন্ট্রাল ট্যাক্স থেকে পেয়েছিলাম এই বর্তমান বছরে ৪ হাজার ৩১৮ কোটি টাকা। তার সঙ্গে লোন বাবদ যা প্রস্তাবিত আছে ৩ হাজার ১৮৪ কোটি টাকা—৭ হাজার ৫০২ কোটি টাকা। এর থেকে ১৫ হাজার কোটি টাকা বাজেট আপনি ঠিকই চিহ্নিত করেছেন। কিন্তু দয়া করে নেট কন্ট্রিবিউশনটা ধরবেন। এই সময়ে কেন্দ্রীয় সরকার নিয়ে নিয়েছে ২ হাজার ৫০০ কোটি টাকা। ৭ হাজার ৫০০ থেকে বাদ দিলে থাকে ৫,০০০ হাজার কোটি টাকা। ১৫ হাজারের মধ্যে ৫ হাজার মানে, এর ওয়ান থার্ড, ৩৩ শতাংশ। আমি বারবার বলছি, আমাদের গোটা বাজেটের ৩ ভাগের ১ ভাগ দেয় কেন্দ্রীয় সরকার বাকি দুভাগ জোগাড় করি আমরা। পরিকল্পনা বাজেটের ২৫ ভাগ দেন ওরা, তার একটা অংশ পরিকল্পনা বাজেট, ৭৫ ভাগ আমরা দিই। সেখানে আমি বারবার বলছি এর মধ্যে কোনও কারচুপি নেই। এর পর একটা গুরুত্বপূর্ণ বিষয় এসে গেছে খরচের বিষয়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সৌগত রায় একটা দৃষ্টি আকর্ষণ করেছেন যে বাজেটে আমরা যা বলছি তা খরচ হচ্ছে কিনা এবং ফাইল পড়ে থাকছে কিনা? আমি তথ্যটা দিচ্ছি।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বছরে আমি বাজেট প্রস্তাবে রেখেছি যা যা রিলিজ করা হয়ে গেছে এবং তারিখ কিন্তু মার্চ মাসের ৭ তারিখের আগে যখন কেন্দ্রীয় সরকারের থেকে কোনও ডিভলিউশন পাইনি, সমস্ত নিজেদের উপর দাঁড়িয়ে, তখনই হয়ে গেছে। সেচ দপ্তরে শতকরা ৯৩ শতাংশ, পূর্ত দপ্তরে শতকরা ৯০ শতাংশ, পি. এইচ. ই. শতকরা ৯৪ শতাংশ, ক্ষুদ্র সেচ শতকরা ৯৬ শতাংশ আরবান ডেভেলপমেন্টে শতকরা ১০০ ভাগ, মূল যেটা পরিকল্পনা ব্যয়। উনি যেহেতু আমাকে কৃষি বিষয়টা বলছিলেন, কৃষির ফাইলগুলো আমি

নিয়ে এসেছি। কত ফাইল আমাদের এসেছে তারও একটা হিসাব নিয়ে এসেছি। যে কোনও মাসের—জানুয়ারি মাসের হতে পারে। কে যেন কম্পিউটারের কথা বলছিলেন। এগ্রিকালচারের টাকা সর্বশেষ ছেড়েছে ৩৩ কোটি টাকা আগে ৩১ কোটি টাকা। প্রায় ৯২ শতাংশ ছেড়ে দেওয়া হয়েছে। এগ্রিকালচারের ফাইল পেয়েছি মার্চ মাসেই। ২২ টার মধ্যে ২০ টা ফাইল চলে গেছে। আর সবচেয়ে বড় কথা এখন অর্থ দপ্তরে সমস্ত ফাইল আসা এবং চলে যাওয়াটা কম্পিউটারে রাখা হয়। জানুয়ারি মাসে আমাদের অর্থ দপ্তরে আমরা ফাইল পেয়েছি ৩ হাজার ৭৯টি।

[3-30 — 3-40 p.m.]

তার মধ্যে জানুয়ারি মাসে চলে গেছে ২ হাজার ৭১৪টি শতকরা ৯০ ভাগ। আমরা এগুলি কম্পিউটারে রাখি। মাননীয় মন্ত্রী এবং সদস্যরা সবাই জানেন যে, ঠিক এইভাবে আমরা কাজ করি এবং প্রয়োজনে আমরা নির্দিষ্টভাবে বলেও দেব। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এরপর উত্তরবঙ্গ উন্নয়ন নিয়ে একটা গুরুত্বপূর্ণ আলোচনা এসেছে বলে আমি মনে করি। এখানে উত্তরবঙ্গের উন্নয়ন নিয়ে মাননীয় বিরোধী দলের সদস্যরা যা বলেছেন, মাননীয় সরকার পক্ষের সদস্যরা যা বলেছেন, সেখানে একটা কথা বলে রাখি যে, আমরা রাজ্য পরিকল্পনা পর্ষদের তরফ থেকে আমাদের রাজ্যের পশ্চিমাংশের মেদিনীপুর এবং বাঁকুড়ার পশ্চিমাংশ ও পুরুলিয়া সমগ্র এবং সুন্দরবন এই অঞ্চল নিয়ে আলাদা করে মাস্টার প্ল্যান রাজ্য পরিকল্পনা পর্ষদ থেকে করা শুরু করেছে। উত্তরবঙ্গ উন্নয়ন নিয়ে খুব প্রণিধানযোগ্য বক্তব্যগুলি এসেছে। আমি সেগুলিতে ফিরে আসব। অনেকগুলি ইতিবাচক বক্তব্য আছে। তার সঙ্গে আমার বক্তব্যও ইতিবাচক থাকবে। আমি এখানে বলতে চাই যে, অ্যাকচুয়াল এক্সপেন্ডিচার তথ্য পাওয়া গেছে। তাই আমি আমাদের রাজ্যের কলকাতা সমেত ১৮টি জেলায় যে খরচ হয়েছে এবং উত্তরবঙ্গের জেলাগুলিতে যা খরচ হয়েছে, তার একটা মাথাপিছু এবং এলাকা পিছু আয়, 'আমি মনে করি মাথাপিছু ধরা উচিত নয় এই কারণে যে, উত্তরবঙ্গের জনসংখ্যা কম, তাই এলাকা দিয়ে ধরতে হবে,' তাতে দেখছি যে, সমস্ত রাজ্যের গড় মাথাপিছু খরচ ১০১ টাকা হয়েছে, যেখানে ডিভিজিবল স্কীমে ১৭৬ টাকা উত্তরবঙ্গের জেলাগুলিতে হয়েছে, ৭৬ শতাংশ বেশি হয়েছে। কিন্তু এতে আত্মসন্তুষ্টির ব্যাপার নেই। মাথাপিছু আয়ের নিরিখ আমার কাছে গ্রহণযোগ্য নয়, এই কারণে যে, যেমন ধরুন রাস্তা হবে—সেখানে মাথাপিছু আয় নিয়ে কি হবে? সেই জন্য এলাকাটা গুরুত্বপূর্ণ। সেইজন্য উত্তরবঙ্গের মালদা থেকে কুচবিহার পর্যন্ত যে ভূ-এলাকা, সেই এলাকাটা দিয়ে ভাগ করছি এবং গোটা রাজ্য ভাগ করছি। তাতে দেখাতে পারি যে, সেখানে উত্তরবঙ্গে বরাদ্দ—গোটা রাজ্যের গড় যেটা, তার চেয়ে ২৬ শতাংশ বেশি। এই দুটি অ্যাভারেজ নিয়েছি। কিন্তু এত বেশি উন্নয়নের তাগিদ আছে, এত ব্যাকুলতা আছে। আমি মনে করি যে, এটা যথেষ্ট নয়, তবু জ্ঞাতার্থে বলে রাখি যে, আমরা প্রত্যেক জেলার মাথাপিছু আয় আমরা বের করব। প্রত্যেক জেলার মাথাপিছু আয়ে দেখতে পাচ্ছি—আমাদের রাজ্যে গত ৩-৪ বছরে যেখানে ২৬ শতাংশ বৃদ্ধি হয়েছে, সেখানে উত্তরবঙ্গের জেলাগুলিতে কিন্তু ৪৫ শতাংশ মাথাপিছু আয় বৃদ্ধি হয়েছে। এটা হওয়ার পরেও উত্তরবঙ্গের মাথা পিছু আয় অন্যান্য জেলার তুলনায় কম। আজ যেখানে ২ হাজার ৪৩৪, সেখানে উত্তরবঙ্গে ২ হাজার ৩৬। আমরা চাই একটা সমতা আসুক। এক

সঙ্গে সমতা আসুক। সুন্দরবনের সঙ্গে সমতা আসুক। আজকে রিজিওনাল ডিসপ্যারিটি কমানোর জন্য একটা সমতা আসুক—এটাই আমরা চাই। তিস্তা প্রকল্প রূপায়ণের ক্ষেত্রে—আমার মনে হয় যে, এই কাজটা দেরি করা উচিত নয় এবং এক্ষেত্রে জমি নেওয়ার ব্যাপারে আমাদের সকলেরই এবং আপনাদেরও সহযোগিতা চাইছি। জমি নিতে গেলে অসুবিধা আছে। যদি সমস্ত দিক থেকে সহযোগিতা করেন, তাহলে মিউচুয়াল কনসেপ্টে জমি নিলে জমি তাড়াতাড়ি পাওয়া যাবে। এইভাবেই গ্রামাঞ্চলে কাজ হয়। আমার প্রস্তাবটা আমি রাখলাম। তিস্তার কাজটা শেষ করতে হবে। মাননীয় সদস্যরা সবাই বক্তব্য রেখেছেন। বিশেষ করে গৌতমবাবু সংকোশ নিয়ে একটা বক্তব্য রেখেছেন যে, তিস্তা মানে সংকোশ, কিন্তু তিস্তার বিকল্প নয় সংকোশ। এখানে কৌশল বা কোনও ফাঁকিবাজির ব্যাপার নেই। তিস্তা শেষ কবতেই হবে। তার সঙ্গে সংকোশ যুক্ত হবে অন্য কারণে। এটাই আপনাদের বলতে চাই। কৃষির উন্নয়নের ক্ষেত্রে প্রকৃতির ভারসাম্য দরকার। যেহেতু উত্তরবঙ্গের জমিতে ক্ষার বেশি, সেই ক্ষার দূর করবার জন্য ডলোমাইট উত্তরবঙ্গে পাওয়া যায় এবং আপনারা যারা বক্তব্য রেখেছেন, তারা এর কথা উল্লেখ করেছেন। আমাদের গোটা ভারতবর্ষে যত আনারস উৎপন্ন হয়, তার ২৭ শতাংশ আনারস উৎপন্ন হয় উত্তরবঙ্গের শিলিগুড়ি এলাকা থেকে। উত্তরপ্রদেশে চলে যাচ্ছে। কনফেডারেশন অফ ইন্ডিয়ান ইনডাস্ট্রিস উত্তরবঙ্গের প্রত্যেকটি জেলা সম্পর্কে ভাল রিপোর্ট দিয়েছে। তারা সেখানে গিয়ে থেকে, ভাল রিপোর্ট দিয়েছে যে, সেখানে আনারস ভাল হয়। বনজ সম্পদভিত্তিক, ডোলোমাইট ভিত্তিক, মালদার আম ভিত্তিক শিল্পের কথা তারা বলেছেন। তারা বলেছেন পুরনো মালদার কলকারখানাগুলোর উপর গুরুত্ব দিতে হবে। তারা আরও বলেছেন আমকে ধরে, আমের বিভিন্ন দিককে ধরে মালদায় বড় শিল্প হতে পারে। এছাড়া হয়ে যাচ্ছে বলব না, কিন্তু ৬০০ কোটি টাকা ব্যয়ে শিলিগুড়ির কাছে একটা কাগজের কল এবং ৮০ কোটি টাকা ব্যয়ে জলপাইগুড়িতে একটা নিউজ পেপার ফ্যাক্টরি হবে। উত্তরবঙ্গের প্রত্যেকটি জেলায় সম্ভাবনা আছে। মাননীয় সদস্য কমল গুহ জিজ্ঞাসা করেছিলেন যে ১২ কোটি টাকা সেচের জন্য দেবেন বলে যা বলেছিলেন সেটার কি হল। আমি এ ব্যাপারে বলি, ইরিগেশনের চিফ ইঞ্জিনিয়ারকে দিয়ে সই করিয়ে এনেছি যে, উত্তরবঙ্গের জন্য ১২ কোটি ৬০ লক্ষ টাকা রিলিজ করে দেওয়া হয়েছে। এ ছাড়া ৬ কোট ৫১ লক্ষ টাকা ডায়ানা নদী বাঁধ করার জন্য ধরা আছে। ঐ বাঁধটা বিপজ্জনক অবস্থায় আছে, সেটা শেষ করতে হবে। এন. বি. এস. টি. সম্পর্কে আর্থিক সমীক্ষা বলেছে, ৯৪০ টা বাস চালু আছে। আমার কাছে উত্তরবঙ্গ পরিবহন নিগমের তথ্যের সই করা সব কাগজ আছে। ১৮৩ পাতায়, সারণী-১১.২-তে, সেখানে ১৫টা পংক্তি আছে। কিন্তু মাননীয় কমল গুহ মহাশয় মনে হয় ২-টো পংক্তি পড়ার পর আর পড়েননি। সেখানে সার্ভিসেবল ফ্লিট ৯৪০ লেখা আছে। কিন্তু অ্যাকচুয়াল ফ্লিট তার ৭০ ভাগের কাছাকাছি—৬৩০ থেকে ৬৭০। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটু হোম-ওয়ার্ক করতে ভালবাসি। পরিবহন সচিবকে বলে ফ্যাক্স-এর মাধ্যমে সেখানকার বাসের সংখ্যা যা পেয়েছি তা নিয়ে এসেছি। সেটা হল ৬৩০ থেকে ৬৪৮। এখানে একটা প্রশ্ন এসেছে কংগ্রেসের আমলে উন্নতি যা হওয়ার হয়েছিল, ভূমিসংস্কার কংগ্রেসের আমলে হয়েছিল। যেহেতু এগুলো বলেছিলেন সেজন্য আমি বলছি, নতুবা আমি এর মধ্যে যেতাম না। ১৯৭০-৭৩ থেকে ১৯৮০-৮৩ সাল পর্যন্ত সারা ভারতবর্ষ খাদ্য শস্য উৎপাদন বৃদ্ধির হার ২.৩৬ পারসেন্ট, সেখানে পাঞ্জাব ছিল প্রথম স্থানে, ৫.৫৬ পারসেন্ট। মূলত আপনাদের সময়

পশ্চিমবঙ্গের বার্ষিক উন্নতির হার ছিল ঋণাত্মক, মাইনাস .৬৭ পারসেন্ট। ২৫টা রাজ্যের মধ্যে আপনারা সর্বশেষ জায়গায় পশ্চিমবঙ্গকে নিয়ে গিয়েছিলেন। ১৯৮০-৮৩ থেকে ১৯৯০-৯৩ সাল পর্যন্ত সারা ভারতবর্ষের অন্য রাজ্যগুলোর মধ্যে পশ্চিমবঙ্গের খাদ্য শস্য বৃদ্ধির হার ২.৮৪ পারসেন্ট।

পাঞ্জাব এখন প্রথম স্থানে নেই, সেখানে ৪.১১ শতাংশ হারে বৃদ্ধি পাচ্ছে। প্রথম জায়গায় চলে এসেছে পশ্চিমবাংলা। পশ্চিমবাংলার কৃষক ৫.৯ শতাংশ হারে প্রথম স্থানে উন্নীত হয়েছে—এটা হচ্ছে বৃদ্ধির হার, এটা আমাদের গর্ব। এটা আপনাদেরই প্রকাশিত তথ্য। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে উৎপাদনশীলতার বৃদ্ধির হারে আমি কোনও কারচুপি করিনি। উৎপাদনশীলতার বৃদ্ধির হারে আমরা প্রথম, উৎপাদনশীলতার চতুর্থ স্থানে আছি। আমাদের উপরে একটা রাজ্য আছে। যেহেতু আমরা তীক্ষ্ণ ভাবে এগোচ্ছি, আমাদের বৃদ্ধির হারটা খুব উঁচু, তাই পরবর্তীকালে আমরা প্রথম স্থানেও যেতে পারি।

[3-40 — 3-50 p.m.]

মাননীয় সদস্য সৌগত রায় একটি কথা বলেছেন, 'ক্রপিং ইন্টেন্সিটিতে আমাদের স্থান দ্বিতীয়—১৬৪, পাঞ্জাবে ১৮০। একটা তথ্য তিনি বলেননি, আমি দিচ্ছি। ১৯৯১-৯২ এবং ১৯৯৫-৯৬, এই সময় পাঞ্জাবের ক্ষেত্রে ক্রপিং ইন্টেন্সিটি কমতে শুরু করে, কমে ১৮২ থেকে ১৮০-তে নেমে আসে। সেখানে আমাদের পশ্চিমবাংলায় ১৯৯১-৯২-তে ১৫৮ থেকে বাড়তে বাড়তে ১৬৪ হয়েছে। ওরা উপরে আছে ঠিক, ব্যবধানটা ঠিক, কিন্তু ফাস্ট ডিরিভেটিভে ওদেরটা কমছে, আমাদেরটা বাড়ছে। এটা না বলে শুধু একটা স্ট্যাটিক পিকচার দিতে চান। আমরা কিন্তু স্ট্যাটিক নই, আমরা ডায়নামিক হতে চাই।

কৃষি উৎপাদনের ক্ষেত্রে কোনটা গুরুত্বপূর্ণ, সেই বিষয়ে একটা রিগ্রেশন অ্যানালিসিস আছে—বীজ, সার, সেচ, ভূমি সংস্কার, চারটের মধ্যে কোনটা গুরুত্বপূর্ণ? অধ্যাপক নৃপেন বন্দ্যোপাধ্যায়, সেন্টার ফর সোশ্যাল সার্ভিসেস, তিনি এর উপর খুব ভাল কাজ করেছেন। যেহেতু সাবজেক্ট কমিটির রিপোর্টে লিখেছেন, সেইজন্য বলছি। এটাই তো শেষ রিপোর্ট নয়, একটু বিশ্লেষণের মধ্যে ঢুকতে বলব। অজস্র ক্রস সেকশনাল টাইম সিরিজকে পুলিং করার জন্য কতগুলি ইকনমেট্রিক পদ্ধতি আছে। এতটাই ভ্যারিয়েশন অধ্যাপক নৃপেন বন্দ্যোপাধ্যায় করেছেন। তাতে দেখা যাচ্ছে, এই যে কৃষি উৎপাদনে বৃদ্ধি, এখানে সবচেয়ে গুরুত্বপূর্ণ জিনিস দুটি—ভূমি সংস্কার এবং সেচ। তার পরে বীজ ও অন্যান্য জিনিস আসছে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি ভূমি সংস্কার বললাম এই কারণে যে, ওরা বললেন ভূমি সংস্কার নাকি ওরা করেছেন। আমি তথ্যের মধ্যে যাই। আমরা দেখছি ৬৭ সালে আইনটা ওরা করেছেন, ঠিক। কিন্তু এফেক্টিভ ভেস্টিং, মানে পজেশন নেওয়া, সেটা শূন্য, একটাও করেননি। আমরা ১২ লক্ষ ৪৭ হাজার একর জমির মধ্যে ১১ লক্ষের মতো বন্টন করতে পেরেছি। মূলটা ৫ লক্ষ, যা প্রথমে যুক্তফ্রন্ট থেকে শুরু হয়ে পরে ধাপে ধাপে হয়েছে। এর মধ্যে কোনও ঝগড়ার দরকার নেই ; দিনজাপুরে খাঁ পুরে, যেখানে তেভাগা আন্দোলন হয়েছে, মেদিনীপুরে হয়েছে, ২৪ পরগনায় হয়েছে, সেখানে একটা সাধারণ সভায়

গিয়ে বলতে পারেন—আমরা কংগ্রেস, আমরা ভূমি সংস্কার করেছি?

আলুর ক্ষেত্রে এটা ঠিকই বলেছেন মাননীয় সৌগত রায়। আলুর উৎপাদন চার বছর আগে ৫৫ লক্ষ টনের মতো ছিল, এখন বাড়তে বাড়তে ৭০ লক্ষ টনের মতো হয়েছে, কিন্তু ২৭ লক্ষ টন ধরার মতো হিমঘর আমাদের আছে। কৃষিমন্ত্রী দুয়েক দিনের মধ্যে একটা বক্তব্য রাখবেন। হ্যাঁ, এই কাজটা আমাদের করা দরকার, হিমঘরের ক্যাপাসিটি আমাদের বাড়াতে হবে। মাননীয় মুখ্যমন্ত্রীকে জানিয়েছি। ৩০ শতাংশ হিমঘর যাতে পশ্চিমবাংলায় বৃদ্ধি করা হয়, তার জন্য একটা খুব ক্র্যাস প্রোগ্রাম নেওয়া উচিত—এটা উত্তরবঙ্গ থেকে শুরু করে সর্বত্র, যে জায়গায় আলুর চাষ হচ্ছে।

এর পর আমি শিল্প সম্বন্ধে কিছু বলব। মাননীয় সদস্য সৌগতবাবু বলেছেন, 'আপনারা বলছেন বৃদ্ধি পেয়েছে, ১৯৯৩/৯৪ সালে ২.৮, এখন ১০ শতাংশ, ইত্যাদি, ইত্যাদি। সব ঠিক আছে। কিন্তু সারা ভারতবর্ষে যেখানে শিল্পোৎপাদনের সূচক ২১২ থেকে ২৮৩ উঠেছে অর্থাৎ ৭১ পয়েন্ট গেন হয়েছে সেখানে আপনারা মাত্র ১২৫ থেকে ১৭০, ৫০ গেন করেছেন। আপনারা তো এত গেন করেননি। আসুন মাননীয় সৌগতবাবু এবং আমি এক সঙ্গে রেখা চিত্রটা আঁকি (হাত দিয়ে রেখাচিত্র বোঝান)। ১৯৫৭/৫৮ সালে যেটা ১২৫ ছিল সেটা কমতে কমতে ১৯৭১/৭২ সালে যখন আপনারা ছিলেন তখন ১০০ নেমে যায় ২৫ শতাংশ আপনাদের সময় কমে যায়। কিন্তু তার পর বাড়তে বাড়তে ১৭০ হয়েছে। মাসূল সমীকরণ নীতি আপনারাই করেছিলেন। ধরুন ওটা যদি বাদ দিয়ে দেন তাহলে যে ২৫ আপনাদের জন্য বাদ হয়েছিল—আপনি ৫০-এর সঙ্গে ২৫ যোগ করুন না। এই ৭৫ তো সঙ্গে সঙ্গে হয়ে যাবে। আমরা প্রথম স্থানে চলে যেতে পারতাম অনেক আগেই। কিন্তু আপনারাই তো প্রতিবন্ধকতা সৃষ্টি করেছেন। আর এখন রেখাচিত্র যেহেতু আংশিক বললেন তাই এল না, আমি পুরো করে দিলাম। এটা আপনারা কমিয়ে দিয়েছিলেন। এখন বিদ্যুতের উন্নতি, দক্ষ শ্রমিকের অবস্থান, আংশিকভাবে মাসূল সমীকরণ নীতির অপসারণ ইত্যাদির ফলে আবার ভাল হয়েছে।

এখানে হলদিয়া সম্বন্ধে প্রশ্ন করা হয়েছে। বলা হয়েছে, 'জিরো ডেট'টা কবে? এটা ফিকসড হয়ে গেছে। জানুয়ারি ৩০-শে এর মূল ন্যাপথা ক্রাকার-এর কাজ শেষ হয়েছে। ৩০-এ জুলাই ১৯৯৯ হচ্ছে 'জিরো ডেট'—আমি উত্তরটা দিয়ে দিলাম এবং যারা ডাউন স্ট্রিমে আসবেন তারা এখন থেকে প্রস্তুত হতে শুরু করুন।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, নীল আলো জ্বলে উঠেছে, আমার সময় শেষ হয়ে আসছে তাই আমি আরও কিছু বিষয়ে চোট করে উত্তর দেব। মাননীয় সদস্য নির্মলবাবু একটা প্রশ্ন তুলেছেন সেটা একেবারে আমাদের মনের কথা—'এই শিল্প শুধু মাত্র কলকাতার আশেপাশে নয়, জেলাতেও।' শুধু জেলাতেই নয়, এর সাথে কিভাবে কৃষিকে যুক্ত করা যায়, আমি উত্তরবঙ্গের ব্যাপারে উত্তরগুলো দিতে গিয়ে এ সম্বন্ধে বলছিলাম। এ বিষয়ে দেখতে হবে। আমি আগেও বলেছি, এই শিল্পায়নের প্রতি জেলার সাধারণ ব্যবসায়ীদের এগিয়ে আসতে হবে। বাইরে থেকে শিল্পপতিরা কত এগিয়ে আসবেন? এ বিষয়ে আমি আপনার সঙ্গে একমত।

শিক্ষার ক্ষেত্রে প্রশ্ন করা হয়েছে, 'আপনি বলছেন ১ হাজার প্রাথমিক বিদ্যালয় করার কথা।' একথা কেন বলছি? সিলেবাস ইত্যাদি এবং এতদিন ধরে বিদ্যালয়ের সংখ্যা বাড়েনি কেন? আপনারা জানেন না কেন? ১৯৯১ সালে আমরা প্রভূত সংখ্যায় বিদ্যালয় করতে গিয়েছিলাম। আপনারা হাইকোর্টের অর্ডার পড়েননি? আপনারা জানেন না কারা কোর্টে গেছে? তাদের কাছে আপনারা জোর দেখাতে পারেন না? মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত বছর ১ হাজার ডি. ও. বেরিয়ে গেছে। আমি একটা জেলা বলছি—বাঁকুড়া। এই জেলাতে অনেকগুলো প্রাথমিক বিদ্যালয়ের স্থান নির্বাচিত হয়ে গেছে। আমি চাইছি, গত বারের ১ হাজার বিদ্যালয় এবং আগামী বছরের ১ হাজার বিদ্যালয় করা হবে। আপনারা প্রত্যেকে এগিয়ে আসুন এই প্রাথমিক বিদ্যালয় করার জন্য। এবং আমি শুধু দায়বদ্ধতার উপর জোর দিচ্ছি। আমি তো শিক্ষক। সপ্তাহে একবার আমি অবৈতনিক ভাবে পড়াতে চাই। অবৈতনিক বিদ্যালয় আমরা বাড়াতে চাই। আমি মনে করি, আমাদের, শিক্ষকদের দায়বদ্ধ হতে হবে। দায়বদ্ধ কার কাছে? পঞ্চায়েত সমিতির কাছে নয়, দায়বদ্ধ হচ্ছে এলাকার যে কমিটি তাকে অর্ধেকের বেশি অভিভাবকরা থাকবেন, ছাত্র-ছাত্রীদের বাবা-মা-রা থাকবেন—তাদের কাছে দায়বদ্ধতা। আপনারা আমাকে এর থেকে বেশি দায়বদ্ধতা সাজেস্ট করতে পারেন? দিন। শুধু প্রাথমিক বিদ্যালয়ই নয়, একই ভাবে প্রত্যেকটি ব্লকে—৩৪১-টা ব্লকে উচ্চমাধ্যমিক বিদ্যালয় আমরা করতে চাই। আপনারা কেউ কেউ বলেছেন, আমরা করতে চাই না। যদি কোনও মাননীয় বিধায়ক করতে না চান তাহলে বলে দেবেন তার পাশের ব্লকে দুটো হবে। কিন্তু জানবেন, আমরা প্রত্যেকটা ব্লকে এই কাজ করে ছাড়ব এবং অগ্রাধিকার দিয়ে এই কাজ করা হবে। শুধু অর্থমন্ত্রী নই একজন শিক্ষক হিসাবে বলছি, অনেকদিন ধরে এই কাজ পড়ে আছে। সমদৃষ্টি দিয়ে, ক্ষুদ্র রাজনৈতিক মনোভাব এর মধ্যে থাকবে না।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এবারে আমি জনস্বাস্থ্য সম্বন্ধে বলছি। এ বিষয়ে মাননীয় সুদীপবাবু কিছু প্রশ্ন করেছিলেন। বিষয়টা শুধু স্বাস্থ্য কেন্দ্র উপকেন্দ্র বাড়ানোর মামলা নয়। সেখানে চিকিৎসক আছেন কিনা, চিকিৎসা কর্মিরা কাজ করছেন কিনা সেগুলো দেখা দরকার। আমাদের যত অসুখ হয়, আমি সর্বশেষ যে তথ্য পেয়েছি তা থেকে বলছি, তার প্রায় শতকরা ৬৮ ভাগই—আমি সুবিধার জন্য ৭০ ভাগ ধরে নিচ্ছি—নিবারণমূলক অসুখ, প্রিভেন্ট করা যায়। বাকি ৩০ ভাগ অসুখ টিচিং হসপিটালে আমরা খোঁজ নিয়ে দেখেছি সেখানে যারা চিকিৎসার জন্য আসেন তাদের ৮৫ ভাগ চিকিৎসা প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রে বা তার নিচে হতে পারত, সেখানে বিকেন্দ্রীকরণের প্রয়োজনীয়তা আছে, তাই আমরা উপকেন্দ্র করার উপর জোর দিয়েছি। যেখানে পি. এস. সি.-র অ্যাপয়েন্টমেন্ট পেয়ে যাননি, সেখানে কন্ট্রাক্টে চিকিৎসক নিয়োগ হবে একটা জি. ও. বেরিয়েছিল, কোনও কোনও জেলা এটা শুরু করেছে। আপনারা সহযোগিতা করুন আপনাদের অনুরোধ করছি, এটা আপনাদের এলাকাতেও একই ভাবে হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এর পর আমি সেচের কথা বলি, আপনারা যখন ছিলেন সেই সত্তরের দশকে প্রথম দিকে ৩০ পারসেন্টের একটু কম ছিল মূল চাষ যোগ্য জমি। বস্তুত, ঠিক হিসাব দিতে গেলে আপনাদের রাজত্বের শেষ বছরে মোট জমির ২৯ পারসেন্ট সেচের আওতায় ছিল। এখন এটা ৫২ পারসেন্ট হয়েছে। আপনারা যেটা বলছেন যে আপনাদের সময়ে কতটা হয়েছিল। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এটার হিসাব নিয়েছি ১৯৪৮-৪৯

সালে ঠিক স্বাধীনতার পরে মোট চাষের জমি ১৭ পারসেন্ট সেচের আওতায় ছিল। তার মানে আপনারা যোগ করেছিলেন ১২ পারসেন্ট। ২০ বছরে এখন সেটা আমরা করেছি ২৪ পারসেন্ট, অর্থাৎ দ্বিগুন আমরা এই ২০ বছরে যোগ করেছি। সেচের উপর জোর দেওয়ার পরে আমরা বিদ্যুতে জোর দিচ্ছি। আপনারা বলেছেন যে একটা পোল গেলেই কি আপনারা বলবেন যে সেখানে বিদ্যুত পৌঁচ্ছে গেছে। না, এই নিরীখ তো আপনারাই করেছেন যে একটা গ্রামে একটা বিদ্যুতের পোল গেলেই হবে। কবে হয়েছিল ভুলে গেছেন? আমরা আপনাদের নিরীখ মানি না, আমরা নতুন নিরীখ এটা করতে চাই। আমরা তাই বিকেন্দ্রীকরণ করে কাজ করতে যাচ্ছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, কর্মসংস্থানের বিষয়ে ওরা প্রশ্ন করেছেন যে আমি এই তথ্য দিয়ে দিয়েছি। ইকোনমিক সেন্সাস আমাদের রাজ্যে দেখবেন, এটা কিন্তু কিনতেও পাওয়া যায়। আপনাদের যে অর্থসমীক্ষা দেওয়া হয়েছে তার ৩৪ নম্বর পাতায় আছে, এই প্রথম যে ১৯৮০-৯০ রাজ্যে কতগুলি চালু সংস্থায় কত লোক কাজ করে, তার হিসাব দিয়েছি জেলা ধরে, ব্লক ধরে। তাতে আমরা দেখতে পাচ্ছি চোট সংস্থায় ১৭ লক্ষ ৩ হাজার থেকে ২৭ লক্ষ ৪৯ হাজার সংখ্যাটা বেড়েছে। কর্মসংস্থান বেড়েছে ৫৩.৪ লক্ষ থেকে ৭৪.৪ লক্ষ, প্রায় ২০ লক্ষ অতিরিক্ত কর্মসংস্থান হয়েছে, এটা কৃষি বাদ দিয়ে। কৃষি ধরলে এটা প্রায় ৪৫ লক্ষ ছাপিয়ে যায়। এখানে দাঁড়িয়ে আমি আগামী বছরের একটা কাজ করেছি, আগের কোনও রাজ্য বাজেটে এটা আমি করতে পারিনি, অন্য কোনও রাজ্য করেছেন কি না জানি না। উৎপাদন বৃদ্ধি এবং কর্মসংস্থানের যে সম্পর্ক প্রত্যেক ক্ষেত্রের জন্য নিরূপণ করেছি। এই বছর ৭.৭ পারসেন্ট হচ্ছে উৎপাদন বৃদ্ধির হার। তাকে বৃদ্ধি করে ৮ পারসেন্ট প্রত্যেকটি ক্ষেত্রে হলে কি হয়? ক্ষেত্র ধরে ধরে আমি বলেছি ৬ লক্ষ অতিরিক্ত করা যায়, এটা আমাদের অঙ্গীকার থাকল। প্রত্যেক বছর যেহেতু .১.৩ লক্ষ যুক্ত হয়েছিল তার থেকে বেশি সংস্থান হল ব্যাকলগটা কমতে পারে। যিনি ২৫০ করেছিলেন, তিনি পাটিগণিতে ভুল করেছেন। ২৫০ নয়, এটা ১০ বছরে ১৫ আসে। অঙ্কটা ঠিক করে করবেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সব শেষে বলছি যে আমার একটা জিনিস খুব ভাল লেগেছে বিকেন্দ্রীকরণটা, আপনারা অনেকেই দ্বিমত পোষণ করেননি। কতকগুলি কথা আপনারা বলেছেন। অতীশ সিন্‌হা বলেছেন। প্রথমত বলে রাখি আমি স্টেট ফিন্যান্স কমিশনের বই এখানে এনেছি, যেটা এখানে দাখিল করা হয়েছে এবং অ্যাকশন টেকেন নেওয়া হয়েছে। মনে রাখবেন যে এটা বলে দেওয়া হয়েছে রাজ্য থেকে জেলায় জেলায় শুধু নয়, জিলা পরিষদে যাবে ৩০ পারসেন্ট, পঞ্চায়েত সমিতিতে ২০ পারসেন্ট, গ্রাম পঞ্চায়েত ৫০ পারসেন্ট যাবে। কি ভিত্তিতে যাবে? অবজেকটিভ ক্রাইটেরিয়া বেঁধে দেওয়া হয়েছে জনসংখ্যা, সেচের আওতায় কত জমি আছে। ব্যাক ওয়ার্ডনেসের ইন্ডেক্সের মধ্যে কোনও রাজনীতির অনুপ্রবেশ ঘটবে না। সেই হিসাবেই যাব, এটা পরিস্কারভাবে আমি বলেছিলাম। এ ক্ষেত্রে পঞ্চায়েত, পৌরসভা তথা এলাকার উপকৃত মানুষই হচ্ছে শেষ কথা। ভারতবর্ষে আমরাই প্রথম ডি. পি. সি. সি. করি। সেখানে আমরা মাননীয় বিধায়কদের, মন্ত্রীদের একটা স্থান দিয়েছিলাম। তদানিন্তন প্রধান মন্ত্রী রাজীব গান্ধীর সঙ্গে এ-বিষয়ে আলোচনা হয়েছিল—আমার সঙ্গে তার ব্যক্তিগতভাবে আলোচনা হয়েছিল। কিন্তু তারপর যখন ডি. পি. সি. বিল হয় তখন সেখানে দেখা যায় সেগুলো সেভাবে নেই। আমরা নিজেরা এখনও চেষ্টা করছি—ক্যাবিনেটে পুরো আলোচনা হয়নি—অভ্যন্তরীণ আলোচনা বাকি আছে। মাননীয় মন্ত্রীদের বলে দিয়েছি—যেভাবে চিন্তা

করছি তাতে এম. এল. এ. ; এম. পি. ; মাননীয় মন্ত্রীদের যুক্ত করতে চাই। তাদের কেন বাদ দেব? তারা মানুষের প্রতিনিধি নয়? তাদের জবাবদিহি করতে হয় না? এখানে কেন রাজনীতি করব? আমরা কোনও রাজনীতি করব না। এই হচ্ছে আমাদের দৃষ্টিভঙ্গি।

মাননীয় সৌগত রায় বলেছেন, লেখাটাই শুধু বদলায়নি, বাকি সব নাকি বদলে গেছে। না, আমাদের কিছুই বদলায়নি। আমরা বিকল্প নীতি সমর্থন করি এবং করব। কিন্তু আপনি যা বললেন তাতে বোঝা গেল আপনিই বদলে গেছেন। আপনি নয়া অর্থনীতি নয়, বিকল্প নীতির সমর্থনেই বক্তব্য রাখলেন। আপনি স্বনির্ভরতার সমর্থনে বক্তব্য রাখলেন। এত বিদেশি ঋণ নেয়া উচিত নয় বললেন। তবে আপনি চিনের তথ্য আংশিক বলেছেন। আমি চিনের পুরো তথ্য দিচ্ছি, শুধু জি. ডি. পি. রেশিও নয়। চিনের তথ্যটা এই রকম—চিন আর ভারতবর্ষের ঋণের বোঝা এক হলেও, চিনের সেই বোঝা তার রপ্তানির মাত্র ৮ শতাংশ। কিন্তু আমাদের ক্ষেত্রে তা ২৬ শতাংশ। এ বিষয়ে আমাদের সঙ্গে শুধু একটা দেশেরই তুলনা করা যায়, সেটা হচ্ছে মেক্সিকো। এই পথে গিয়ে মেক্সিকোয় ভরাডুবি হয়েছে। মাননীয় সৌগত রায় বললেন, স্বনির্ভরতার কথাটা ওরা মানছেন। কথাটা নাকি ওদেরই কথা। ওরাই নাকি এ-কথা প্রথম বলেছিলেন। তাই কি? ১৯২৮ সালে নেতাজী সুভাষচন্দ্র বসু প্রথম স্বনির্ভরতার কথা বলেছিলেন। তারপর আপনারা তাকে দল থেকে তাড়িয়ে ছিলেন—হরিপুরা কংগ্রেসের পরে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, বর্তমান কেন্দ্রীয় সরকারও সেভাবে ঐ পথে যাচ্ছে না। আমরা স্বনির্ভর হবার ক্ষেত্রে দুটো জিনিসের ওপর সবচেয়ে বেশি জোর দিচ্ছি—ক্ষুদ্র শিল্প ও ভূমি সংস্কার। আপনারা (বিরোধীরা) এটা মানেন না। কিন্তু আমরা এর মাধ্যমে সর্বক্ষেত্রে বিকেন্দ্রীকরণ করে মানুষের কাছে পৌঁছতে চাই, মানুষকে সম্মান দিতে চাই। আপনারা বলেন, "২০ বছরে বামফ্রন্ট সরকার কি করতে পেরেছে?" ভারতবর্ষের অন্য যে কোনও রাজ্যের চেয়ে আমরা সাধারণ মানুষকে অনেক বেশি সম্মান জানাতে পেরেছি। আপনারা একটার পর একটা নির্বাচনে হেরেছেন। নয়া অর্থনীতির জন্য আপনাদের দলের ভরাডুবি হয়েছে। এখন ভয় পেয়েই হোক বা অন্য যে কোনও কারণেই হোক বলছেন, 'স্বনির্ভরতার গুরুত্ব আছে'।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার শেষ কথা হচ্ছে, আমরা মানুষকে সম্মান জানিয়ে যাব—এই বাজেট পশ্চিমবাংলার মানুষকে সম্মান জানাবার বাজেট। গোটা ভারতবর্ষের মানুষের কাছে খবর পৌঁছে দে'ার বাজেট। আমি একে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Speaker :** The discussion on General Budget is closed. Now motion for Vote on Account.

## MOTION FOR VOTE ON ACCOUNT

**Dr. Asim Kumar Dasgupta :** Mr. Speaker, Sir, on the recommendation of the Governor, I beg to move—

That a sum not exceeding Rs. 44,32,63,20,000 only be granted to

[22nd March, 1997]

the Governor, on account, for or towards defraying the charges for the following services and purposes during the year ending on the 31st day of March, 1998 namely :—

| Demand No. | Major Head | | Sums not exceeding |
|---|---|---|---|
| 1 | 2 | | 3 |
| | | | Rs. |
| 1 | 2011—State Legislatures | .. | 3,02,85,000 |
| 3 | 2013—Council of Ministers | .. | 70,00,000 |
| 4 | 2014—Administration of Justice | .. | 19,55,00,000 |
| 5 | 2015—Elections | .. | 5,55,00,000 |
| 6 | 2020—Collection of Taxes on Income and Expenditure | .. | 1,35,00,000 |
| 7 | 2029—Land Revenue<br>5475—Capital Outlay on Other General Economic Services | .. | 58,73,00,000 |
| 8 | 2030—Stamps and Registration | .. | 9,35,00,000 |
| 9 | 2035—Collection of Other Taxes on Property and Capital Transactions | .. | 10,00,000 |
| 10 | 2039—State Excise | .. | 8,60,00,000 |
| 11 | 2040—Taxes on Sales, Trades etc. | .. | 14,35,00,000 |
| 12 | 2041—Taxes on Vehicles | .. | 1,85,00,000 |
| 13 | 2045—Other Taxes and Duties on Commodities and Services | .. | 1,50,00,000 |
| 14 | 2047—Other Fiscal Services | .. | 2,70,00,000 |
| 16 | 2049—Interest Payments | .. | 14,00,000 |
| 18 | 2052—Secretariat General Services | .. | 12,90,00,000 |
| 19 | 2053—District Administration | .. | 12,70,00,000 |
| 20 | 2054—Treasury and Accounts Administration | .. | 9,60,00,000 |
| 21 | 2055—Police | .. | 2,20,80,00,000 |
| 22 | 2056—Jails | .. | 14,55,00,000 |
| 24 | 2058—Stationery and Printing<br>2059—Public Works | .. | 4,03,00,000 |

| 1 | 2 | 3 |
|---|---|---|
| 25 | 2205—Art and Culture (Buildings) .. | |
| | 2216—Housing (Buildings) .. | |
| | 2853—Non-Ferrous Mining and Metallurigical Industries (Buildings) .. | |
| | 4059—Capital Outlay on Public Works .. | |
| | 4202—Capital Outlay on Education, Sports, Art and Culture (Buildings) .. | |
| | 4210—Capital Outlay on Medical and Public Health (Excluding Public Health) (Buildings) .. | |
| | 4210—Capital Outlay on Medical and Public Health (Excluding Public Health) (Tribal Areas Sub-Plan) (Buildings) .. | |
| | 4210—Capital Outlay on Medical and Public Health (Public Health) (Buildings) .. | |
| | 4211—Capital Outlay on Family Welfare (Buildings).. | |
| | 4216—Capital Outlay on Housing (Buildings) .. | |
| | 4220—Capital Outlay on Information and Publicity (Buildings) .. | |
| | 4250—Capital Outlay on Other Social Services (Buildings) .. | |
| | 4403—Capital Outlay on Animal Husbandry (Excluding Public Undertakings) (Buildings) .. | 1,28,18,00,000 |
| | 4404—Capital Outlay on Dairy Development (Excluding Public Undertakings) (Buildings) .. | |
| | 4408—Capital Outlay on Food, Storage and Warehousing (Excluding Public Undertakings) (Buildings) | |
| | 4851—Capital Outlay on Village and Small Industries (Excluding Public Undertakings) (Buildings) .. | |
| 26 | 2070—Other Administrative Services (Fire Protection and Control) .. | 15,48,00,000 |
| 27 | 2070—Other Administrative Services (Excluding Fire Protection and Control .. | 35,91,00,000 |
| 28 | 2071—Pensions and Other Retirement Benefits .. | 2,18,55,00,000 |
| 29 | 2075—Miscellaneous General Services .. | 4,01,00,000 |

| 1 | 2 | 3 |
|---|---|---|
| 30 | 2202—General Education ..<br>2203—Technical Education ..<br>2205—Art and Culture ..<br>6202—Loans for Education, Sports, Art and Culture.. | 10,91,15,00,000 |
| 31 | 2242—Sports and Youth Services .. | 10,75,00,000 |
| 32 | 2210—Medical and Public Health (Excluding Public Health) .. | 2,34,20,00,000 |
| 33 | 2210—Medical and Public Health (Public Health) .. | 32,54,00,000 |
| 34 | 2211—Family Welfare .. | 28,34,00,000 |
| 35 | 2215—Water Supply and Sanitation (Excluding Prevention of Air & Water Pollution) ..<br>6215—Loans for Water Supply and Sanitation (Excluding Prevention of Air and Water Pollution) .. | 1,04,76,00,000 |
| 36 | 2216—Housing ..<br>4216—Capital Outlay on Housing ..<br>6216—Loans for Housing .. | 23,17,00,000 |
| 37 | 2217—Urban Development ..<br>4217—Capital Outlay open Urban Development ..<br>6217—Loans for Urban Development .. | 1,59,95,00,000 |
| 38 | 2220—Information and Publicity ..<br>4220—Capital Outlay on Information & Publicity ..<br>6220—Loans for Information and Publicity .. | 8,87,00,000 |
| 39 | 2230—Labour and Employment .. | 16,05,00,000 |
| 40 | 2235—Social Security and Welfare (Rehabilitation) ..<br>6235—Loans for Social Security and Welfare (Rehabilitation) .. | 12,54,00,000 |
| | 2202—General Eduacation (Tribal Areas Sub-Plan) ..<br>2204—Sports and Youth Services (Tribal Areas Sub-Plan) ..<br>2210—Medical and Public Health (Excluding Public | |

| 1 | 2 | 3 |
|---|---|---|
| 41 | Health) (Tribal Areas Sub-Plan) .. | |
| | 2210—Medical and Public Health (Public Health) (Tribal Areas Sub-Plan) .. | |
| | 2215—Water Supply and Sanitation (Excluding Prevention of Air and Water Pollution) (Tribal Areas Sub-Plan) .. | |
| | 2225—Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classes .. | |
| | 2230—Labour and Employment (Tribal Areas Sub-Plan) .. | |
| | 2235—Social Security and Welfare (Social Welfare) (Tribal Areas Sub-Plan) .. | |
| | 2236—Nutrition (Tribal Areas Sub-Plan) .. | |
| | 2401—Crop Husbandry (Excluding Horticulture and Vegetable Crops) (Tribal Areas Sub-Plan) .. | |
| | 2401—Crop Husbandry (Horticulture and Vegetable Crops) (Tribal Areas Sub-Plan) .. | |
| | 2402—Soil and Water Conservation (Tribal Areas Sub-Plan) .. | |
| | 2403—Animal Husbandry (Tribal Areas Sub-Plan) .. | |
| | 2404—Dairy Development (Tribal Areas Sub-Plan) .. | |
| | 2405—Fisheries (Tribal Areas Sub-Plan) .. | |
| | 2406—Forestry and Wild Life (Tribal Areas Sub-Plan) .. | |
| | 2408—Food Storage and Warehousing (Tribal Areas Sub-Plan) .. | |
| | 2425—Co-operation (Tribal Areas Sub-Plan) .. | |
| | 2435—Other Agricultural Programmes (Tribal Areas Sub-Plan) .. | |
| | 2501—Rural Development (Tribal Areas Sub-Plan) .. | |
| | 2575—Other Special Areas Programmes (Tribal Areas Sub-Plan) .. | |
| | 2702—Minor Irrigation (Tribal Areas Sub-Plan) .. | |

| 1 | 2 | 3 |
|---|---|---|
| | 2851—Village and Small Industries (Excluding Public Undertakings) (Tribal Areas Sub-Plan) .. | |
| | 4225—Capital Outlay on Welfare of Scheduled Castes, Scheduled Tribal and Other Backward Classes .. | |
| | 4425—Capital Outlay on Co-operation (Tribal Areas Sub-Plan) .. | 74,11,40,000 |
| | 4435—Capital Outlay on Other Agricultural Programmes (Tribal Areas Sub-Plan) .. | |
| | 4702—Capital Outlay on Minor Irrigation (Tribal Areas Sub-Plan) .. | |
| | 4705—Capital Outlay on Command Areas Development (Tribal Areas Sub-Plan) .. | |
| | 4851—Capital Outlay on Village and Small Industries (Excluding Public Undertakings) (Tribal Areas Sub-Plan) .. | |
| | 5054—Capital Outlay on Roads and Bridges (Tribal Areas Sub-Plan) .. | |
| | 6225—Loans for Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classes .. | |
| | 6425—Loans for Co-operation (Tribal Areas Sub-Plan) .. | |
| | 6851—Loans for Village and Small Industries (Excluding Public Undertakings) (Tribal Areas Sub-Plan) .. | |
| 42 | 2235—Social Security and Welfare (Social Welfare) .. | 54,15,00,000 |
| | 4235—Capital Outlay on Social Security and Welfare (Social Welfare) .. | |
| 43 | 2235—Nutrition .. | 5,00,00,000 |
| 44 | 2245—Relief on account on Natural Calamities .. | 49,38,00,000 |
| 45 | 2251—Secretariat—Social Services .. | 5,00,00,000 |
| | 2250—Other Social Services .. | |
| 46 | 4250—Capital Outlay on Other Social Services .. | 7,59,00,000 |
| | 6250—Loans for Other Social Services .. | |

| 1 | 2 | 3 |
|---|---|---|
| 47 | 2401—Crop Husbandry (Excluding Horticulture and Vegetable Crops) ..<br>4401—Capital Outlay on Crop Husbandry (Excluding Public Undertakings and Horticulture and Vegetable Crops) ..<br>6401—Loans for Crop Husbandry (Excluding Public Undertakings and Horticulture and Vegetable Crops) .. | 36,71,00,000 |
| 48 | 2402—Soil and Water Conservation ..<br>4402—Capital Outlay on Soil and Water Conservation .. | 6,47,00,000 |
| 49 | 2403—Animal Husbandry ..<br>4403—Capital Outlay on Animal Husbandry (Excluding Public Undertakings) .. | 29,76,00,000 |
| 50 | 2404—Dairy Development ..<br>4404—Capital Outlay on Dairy Development (Excluding Public Undertakings) .. | 39,92,00,000 |
| 51 | 2405—Fisheries ..<br>4405—Capital Outlay on Fisheries ..<br>6405—Loans for Fisheries .. | 23,01,00,000 |
| 52 | 2406—Forestry and Wild Life ..<br>4406—Capital Outlay on Forestry and Wild Life .. | 30,62,00,000 |
| 53 | 2407—Capital Outlay on Plantations ..<br>6407—Loans for Plantations .. | 78,00,000 |
| 54 | 2408—Food, Storage and Warehousing ..<br>4408—Capital Outlay on Food, Storage and Warehousing (Excluding Public Undertakings) .. | 22,90,00,000 |
| 55 | 2415—Agricultural Research and Education ..<br>4415—Capital Outlay on Agricultural Research and Education (Excluding Public Undertakings) .. | 13,03,00,000 |

| 1 | 2 | 3 |
|---|---|---|
| 56 | 2401—Crop Husbandry (Horticulture and Vegetable Crop) ..<br>2852—Industries (Food and Beverages) ..<br>4401—Capital Outlay on Husbandry (Horticulture and Vegetable Crop) ..<br>6860—Loans for Consumer Industries (Foods and Beverages) .. | 5,95,00,000 |
| 57 | 2425—Co-operation ..<br>4425—Capital Outlay on Co-operation ..<br>6425—Loans for Co-operation .. | 16,14,00,000 |
| 58 | 2435—Other Agricultural Programmes ..<br>4435—Capital Outlay on Other Agricultural Programmes .. | 4,72,00,000 |
| 59 | 2501—Special Programmes for Rural Development .. | 15,74,00,00 |
| 60 | 2505—Rural Employment .. | 1,16,25,00,000 |
| 61 | 2506—Land Reforms .. | 6,90,00,000 |
| 62 | 2515—Other Rural Development Programmes (Panchayati Raj) ..<br>3604—Compensation and Assignments to Local Bodies and Panchayati Institutions (Panchayati Raj) ..<br>6515—Loans for Other Rural Development Programmes (Panchayati Raj) | 70,78,35,000 |
| 63 | 2515—Other Rural Development Programmes (Community Development)<br>4515—Capital Outlay on Other Rural Development Programmes (Community Development) ..<br>6515—Loans for Other Rural Development Programmes (Community Development) .. | 20,64,00,000 |
| 64 | 2551—Hill Areas ..<br>4551—Capital Outlay on Hill Areas ..<br>6551—Loans for Hill Areas .. | 58,34,00,000 |

| 1 | 2 | 3 |
|---|---|---|
| 65 | 2575—Other Special Areas Programme .. <br> 4575—Capital Outlay on Other Special Areas Programme .. | 30,35,00,000 |
| 66 | 2701—Major and Medium Irrigation .. <br> 4701—Capital Outlay on major and Medium Irrigation .. | 1,60,00,00,000 |
| 67 | 2702—Minor Irrigation .. <br> 2705—Command Area Development .. <br> 4702—Capital Outlay on Minor Irrigation .. <br> 4705—Capital Outlay on Command Area Development .. | 85,01,00,000 |
| 68 | 2711—Flood Control .. <br> 4711—Capital Outlay on Flood Control Projects .. | 51,15,00,000 |
| 69 | 2801—Power .. <br> 6801—Loans for Power Projects .. <br> 6860—Loans for Consumer Industries .. | 4,26,33,00,000 |
| 72 | 2810—Non-Conventional Sources of Energy .. | 40,00,000 |
| 73 | 2851—Village and Small Industries (Excluding Public Undertakings) .. <br> 4851—Capital Outlay on village and Small Industries (Excluding Public Undertakings) .. <br> 6851—Loans for Village and Small Industries (Excluding Public Undertakings) .. <br> 6860—Loans for Consumer Industries (Village and Small Industries) .. | 35,20,00,000 |
| 74 | 2852—Industries (Closed and Sick Industries) .. <br> 4858—Capital Outlay on Engineering Industries (Closed and Sick Industries) .. <br> 4860—Capital Outlay on Consumer Industries (Closed and Sick Industries .. <br> 4875—Capital Outlay on Other Industries (Closed and Sick Industries) .. | 14,88,00,000 |

| 1 | 2 | 3 |
|---|---|---|
| | 6858—Loans for Engineering Industries (Closed and Sick Industries) .. | |
| | 6860—Loans for Consumer Industries (Closed and Sick Industries) .. | |
| 75 | 2852—Industries (Excluding Public Undertakings and Closed and Sick Industries and Food & Beverages) .. | 19,00,00,000 |
| 76 | 2853—Non-Ferrous Mining and Metallurgical Industries .. | 68,00,000 |
| 77 | 3051—Ports and Lighthouses .. | 52,00,000 |
| 78 | 3053—Civil Aviation .. | 14,00,000 |
| 79 | 3054—Roads and Bridges ..<br>5054—Capital Outlay on Roads and Bridges .. | 99,42,00,000 |
| 80 | 3055—Road Transport ..<br>3056—Inland Water Transport ..<br>5055—Capital Outlay on Road Transport ..<br>5056—Capital Outlay on Inland Water Transport ..<br>7055—Loans for Road Transport .. | 60,50,00,000 |
| 81 | 7075—Loans for Other Transport Services .. | 8,16,00,000 |
| 82 | 3425—Other Scientific Research .. | 2,00,000 |
| 83 | 3451—Sercretariat-Economic Services .. | 8,24,00,000 |
| 84 | 3452—Tourism ..<br>5452—Capital Outlay on Tourism .. | 2,72,00,000 |
| 85 | 3454—Census, Surveys And Statistics .. | 2,20,00,000 |
| 86 | 3456—Civil Supplies .. | 1,65,00,000 |
| 87 | 5465—Investments in General Financial And Trading Institutions ..<br>7465—Loans for General Financial and Trading Institutions .. | 96,00,000 |
| 88 | 3475—Other General Economic Services .. | 1,58,00,000 |
| 89 | 2215—Water Supply and Sanitation (Prevention of Air and Water Pollution) .. | 8,85,00,000 |

| 1 | 2 | 3 |
|---|---|---|
| 90 | 3604—Compensation and Assignments to Local Bodies and Panchayati Raj Institutions (Excluding Panchayati Raj) .. | 86,50,00,000 |
| 92 | 4408—Capital Outlay on Food, Storage and Warehousing (Public Undertakings) .. | 10,22,00,000 |
| | 6857—Loans for Chemical and Pharmaceutical Industries Public Undertakings) .. | |
| | [illegible]58—Loans for Engineering Industries (Public Undertakings) .. | |
| | 6860—Loans for Consumer Industries (Public Undertakings) .. | |
| 93 | 4856—Capital Outlay on Petro-Chemical Industries (Excluding Public undertakings) .. | 34,99,00,000 |
| | 4857—Capital Outlay on Chemical and Pharmaceutical Industries (Excluding Public Undertakings) .. | |
| | 4860—Capital Outlay on Consumer Industries (Excluding Public Undertakings) .. | |
| | 4885—Other Capital Outlay on Industries and Minerals (Excluding [illegible]ublic Undertakings) .. | |
| | 6885—Loans for Other Industries and Minerals (Excluding Public Undertakings) .. | |
| 94 | 4859—Capit[illegible] [illegible] on Telecommunication and Electronics [illegible]ies .. | 5,33,00,000 |
| | 6859—Loans for Telecommunication and Electronics Industries .. | |
| 95 | 4860—Capital Outlay on Consumer Industries (Excluding Public Undertakings and Closed and Sick Industries and Food and Beverages) | 6,95,00,000 |
| | 6857—Loans for Chemical and Pharmaceutical Industries (Excluding Public Undertakings and Closed and Sick Industries) | |
| | 6860—Loans for Consumer Industries (Excluding Public Undertakings and Closed and Sick Industries and Food and Beverages) .. | |
| 96 | 6875—Loans for Other Industries (Excluding Closed and Sick Industries and Public Undertakings).. .. | 5,07,00,000 |

[22nd March, 1997]

| | | |
|---|---|---|
| | 6885—Loans for Other Industries and Minerals (Excluding Closed and Sick Industries) .. | |
| 97 | 4885—Other Capital Outlay on Industries and Minerals (Excluding Public Undertakings and Closed and Sick Industries) .. | 44,00,000 |
| 99 | 7610—Loans to Government Servant etc. .. <br> 7615—Miscellaneous Loans .. | 24,74,00,000 |
| | **Grand Toal** .. | **44,32,63,20,000** |

The motion was then put and agreed to.

[4-00 — 4-10 p.m.]

## BUDGET OF THE GOVERNMENT OF WEST BENGAL FOR 1997-98

### DEMAND No. 1

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 9,08,55,000 be granted for expenditure under Demand No. 1, Major Head : "2011—State Legislatures", during the next financial year.

(This is inclusive of a total sum of Rs. 3,02,85,000 already voted on account)

(Printed Budget Speech on Demand No. 1 of Shri Prabodh Chandra Sinha was laid on the Table.)

(২) এই হিসাবখাতে যে যে উদ্দেশ্যে অর্থ বরাদ্দ করা হয়েছে তা হল ঃ

(ক) পশ্চিমবঙ্গ বিধানসভার সদস্যদের বেতন ও ভাতা এবং অপর খরচ বাবদ ব্যয় এবং

(খ) পশ্চিমবঙ্গ বিধানমন্ডল সচিবালয়ের অফিস চালানোর খরচ সমেত ওই সচিবালয়ের আধিকারিক এবং কর্মচারিদের বেতন ও ভাতা বাবদ ব্যয়।

(৩) উপরের যে অর্থের জন্য দাবি জানানো হয়েছে তা থেকে ৮৮,১৫,০০০ টাকা (অষ্টআশি লক্ষ পনের হাজার) টাকা পশ্চিমবঙ্গ বিধানসভা সদস্যদের বেতন, পূরক ভাতা, কনস্টিটিউয়েন্সি ভাতা, বাড়ি ভাড়া ও অপরাপর ভাতাদি বাবদ ব্যয় নির্বাহের জন্য বরাদ্দ

| ০২-রাজ্য বিধানমন্ডল | ১৯৯৬-৯৭ সালের সংশোধিত বাজেট | ১৯৯৭-৯৮ সালের বাজেট প্রাক্কলন |
|---|---|---|
| | টাকা | টাকা |

রাখা হয়েছে। সদস্যদের ভ্রমণের খরচ মেটানোর জন্য ৩,৪৩,০০,০০০ টাকা (তিন কোটি তেতাল্লিশ লক্ষ) টাকা এবং অপর খরচাদি মেটানোর জন্য ১৫,০০,০০০ টাকা (পনের লক্ষ টাকা) বরাদ্দ করা হয়েছে।

(৪) বিধানমন্ডল সচিবালয়ের আধিকারিক ও কর্মচারিদের বেতন ও মহার্ঘভাতা, অন্তর্বর্তী ভাতা এবং অ্যাড-হক বোনাসসহ ৩,০৩,৫৯,০০০ টাকা (তিন কোটি তিন লক্ষ উনষাট হাজার) টাকা ভ্রমণের খরচ বাবদ ৫,০০,০০০ (পাঁচ লক্ষ টাকা), সচিবালয়ের অফিস চালানোর খরচ বাবাদ ১,৫০,০০,০০০ টাকা (এক কোটি পঞ্চাশ লক্ষ) এবং ভাড়া, অভিকর ও কর বাবদ ব্যয় নির্বাহের জন্য ১,০০,০০০ টাকা (এক লক্ষ) বরাদ্দ করা হয়েছে।

(৫) লন্ডনের ওয়েস্টমিনিস্টার প্রাসাদস্থিত রাষ্ট্রমন্ডল সংসদে কর্মরত করণিক সমিতিতে দেয় চাঁদা হিসাবে ১,০০০ টাকা (এক হাজার টাকা) রাষ্ট্রমন্ডল সংসদ পরিশেলের পশ্চিমবঙ্গ শাখায় চাঁদা হিসাবে ২,৮০,০০০ টাকা (দুই লক্ষ আশি হাজার টাকা) যথাক্রমে বরাদ্দ করা হয়েছে।

(৬) এই বলে আমি ১৯৯৭-৯৮ আর্থিক বছরের ১ নং দাবির অধীনে ৯,১৯,৬৫,০০০ টাকা (নয় কোটি উনিশ লক্ষ পঁয়ষট্টি হাজার টাকা) বরাদ্দ মঞ্জুর করার জন্য আপনাদের কাছে আবেদন জানাচ্ছি।

**১ নং দাবি**

**হিসাব খাত ঃ ২০১১ রাজ্য বিধানসভা**

| ০২-রাজ্য বিধানমন্ডল | | ১৯৯৬-৯৭ সালের সংশোধিত বাজেট | ১৯৯৭-৯৮ সালের বাজেট প্রাক্কলন |
|---|---|---|---|
| | | টাকা | টাকা |
| ১০১-বিধানসভা | ভোটেড ঃ | ৩,১৪,০০,০০০ | ৪,৪৬,১৫,০০০ |
| | চার্জ্ড ঃ | ৮,৯৬,০০০ | ১০,০৬,০০০ |
| মোট ১০১ | | ৩,২২,৯৬,০০০ | ৪,৫৬,২১,০০০ |
| ১০৩-বিধানসভা সচিবালয় | | | |
| | ভোটেড ঃ | ৩,৯৫,৭৯,০০০ | ৪,৫৯,৫৯,০০০ |
| | চা[illegible] | ১,০৪,০০০ | ১,০৪,০০০ |
| সোসাইটি অব ক্লার্কস অ্যাট দ্য টেবল ইন কমনওয়েলথ, পার্লামেন্ট, ওয়েস্টমিনিস্টার, | ভোটেড ঃ | ১,০০০ | ১,০০০ |

| ১০১-বিধানমন্ডল | | ১৯৯৭-৯৮ সালের বাজেট প্রাক্কলন | |
|---|---|---|---|
| **মাহিনা** | | | টাকা |
| প্যালেস, লন্ডনের চাঁদা | | | |
| কমলওয়েলথ পার্লামেন্টারি অ্যাশোসিয়েশনের পশ্চিমবঙ্গ শাখা, সাহায্য এবং চাঁদা | ভোটেড : | ২,৮০,০০০ | ২,৮০,০০০ |
| | ভোটেড : | ৩,৯৮,৬০,০০০ | ৪,৬২,৪০,০০০ |
| | চার্জড : | ১,০৪,০০০ | ১,০৪,০০০ |
| মোট ১০১ | : | [illegible] | [illegible] |
| '২০১১ রাজ্য বিধানমন্ডল' | ভোটেড : | ৭,১২,৬০,০০০ | [illegible] |
| | চার্জড : | ১০,০০,০০০ | ১১,১০,০০০ |
| সর্বমোট | : | ৭,২২,৬০,০০০ | ৯,১১,৬৫,০০০ |
| ('২০১১ রাজ্য বিধানমন্ডল' খাতে | | | |

**১৯৯৭-৯৮ সালের বাজেট প্রাক্কলন ব্যয়ের বিশদ বিবরণী**
(খাতের বিশদ বিবরণ)

| ১০১ বিধানমন্ডল | ১৯৯৭-৯৮ সালের বাজেট প্রাক্কলন | |
|---|---|---|
| মাহিনা | | টাকা |
| বেতন | ভোটেড : | ১৯,১৭,০০০ |
| | চার্জড : | ২৪,০০০ |
| [illegible] | ভোটেড | ১৪,৫৮,০০০ |
| কনস্টিটিউয়েন্সি ভাতা | ভোটেড : | [illegible] |
| | চার্জড : | [illegible] |
| বাড়ি ভাড়া ও অন্যান্য ভাতা | ভোটেড : | ২৫,০০,০০০ |
| | চার্জড : | ৭০,০০০ |
| ভ্রমণের খরচ | ভোটেড : | ৩,৪৩,০০,০০০ |
| | চার্জড : | ৯,০০,০০০ |
| অপর খরচ | ভোটেড : | ১৫,০০,০০০ |
| মোট '২০১১—১০১'-খাতে | ভোটেড : | ৪,৪৬,১৫,০০০ |
| | চার্জড : | ১০,০৬,০০০ |
| ১০৩ বিধানসভা সচিবালয় | | |
| মাহিনা | — | ১,০২,০৪,০০০ |

| | | |
|---|---|---|
| মহার্ঘ ভাতা | — | ১,৬৩,৫০,০০০ |
| বাড়ি ভাড়া ও অন্যান্য ভাতা | — | ২৪,৩৫,০০০ |
| অ্যাড-হক বোনাস | — | ৫,০০,০০০ |
| অন্তর্বর্তী ভাতা | — | ৮,৭০,০০০ |
| ভ্রমণের খরচ | — | ৫,০০,০০০ |
| অফিস চালানোর খরচ | ভোটেড : | ১,৫০,০০,০০০ |
| | চার্জড : | ১,০০,০০০ |
| ভাড়া অভিকর ও কর | — | ১,০০,০০০ |
| অপর খরচ | ভোটেড : | |
| | চার্জড : | ৪,০০০ |
| লন্ডনের ওয়েস্টমিনিস্টার প্রাসাদস্থিত রাষ্ট্রমন্ডল সংসদে কর্মরত করণিক সমিতিতে দেয় চাঁদা | ভোটেড : | ১,০০০ |
| রাষ্ট্রমন্ডল সংসদ পরিশেলের পশ্চিমবঙ্গ শাখায় দেয় চাঁদা | ভোটেড : | ২,৮০,০০০ |
| মোট '২০১১—১০৩'-খাতে | ভোটেড : | ৪,৬২,৪০,০০০ |
| | চার্জড : | ১,০৪,০০০ |
| মোট '২০১১—রাজ্য বিধানমন্ডল' খাতে | ভোটেড : | ৯,০৮,৫৫,০০০ |
| | চার্জড : | ১১,১০,০০০ |
| **সর্বমোট** | : | ৯,১৯,৬৫,০০০ |

## DEMAND No. 3

**Dr. Asim Kumar Dasgupta** : Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 2,07,50,000 be granted for expenditure under Demand No 3, Major Head : "2013—Council of Ministers", during the next financial year.

(This is inclusive of a total sum of Rs. 70,00,000 already voted on account)

(Printed Budget Speech on Demand No. 3 of Shri Jyoti Basu was laid on the Table.)

**২। এই হিসাব খাতে যে যে উদ্দেশ্যে অর্থ বরাদ্দ করা হয়েছে তা হল—**

(ক) মন্ত্রীদের বেতন, ভ্রমণ ভাতা, নিয়মিক ভাতা (সাম্পচুয়ারি) এবং অন্য ভাতা বাবদ ব্যয় ;

(খ) রাজ্য সরকারের অতিথিদের বিনোদন ও আপ্যায়ন বাবদ ব্যয় এবং

(গ) নিজেদের বিচার-বিবেচনা মতো মন্ত্রীরা যে অনুদান মঞ্জুর করেন, সেই অনুদান বাবদ ব্যয় ও সেই সঙ্গে মন্ত্রীদের অন্যান্য বিবিধ ব্যয়।

৩। পূর্বোক্ত যে পরিমাণ অর্থের জন্যে এই দাবি জানানো হচ্ছে, তা থেকে ১৬ লক্ষ (ষোল লক্ষ) টাকা মন্ত্রীদের বেতন, এবং ৫.৫০ লক্ষ টাকা নিয়ামিক ভাতা এবং অন্যান্য ভাতা বাবদ ব্যয় নির্বাহের জন্য বরাদ্দ করা হয়েছে।

৪। মন্ত্রীদের ভ্রমণের খরচ মেটানোর জন্যেও ৬০ লক্ষ (ষাট লক্ষ) টাকার বরাদ্দ করা হয়েছে।

৫। এ বছর রাজ্য সরকারের অতিথি বিনোদন ও আপ্যায়নের খরচ মেটানোর জন্য বাজেটে বরাদ্দ করা হয়েছে ৮৫ লক্ষ (পঁচাশি লক্ষ) টাকা।

৬। নিজেদের বিচার-বিবেচনা মতো অনুদান মঞ্জুর করতে গিয়ে মন্ত্রীদের যে ব্যয় হতে পারে তা মেটানোর জন্যও ৬ লক্ষ (ছয় লক্ষ) টাকা বরাদ্দ করে রাখা হয়েছে।

৭। মন্ত্রীদের বিবিধ ধরনের কিছু কিছু ব্যয় মেটানোর জন্য বাজেটে ৩৫ লক্ষ (পঁয়ত্রিশ লক্ষ) টাকা ধরে রাখা হয়েছে।

৮। এই বলে, আমি ১৯৯৭-৯৮ আর্থিক বছরে ৩ নং দাবির অধীনে ২০৭.৫০ লক্ষ (দুই কোটি সাত লক্ষ পঞ্চাশ হাজার) টাকার বরাদ্দ মঞ্জুর করার জন্য সভার কাছে আবেদন জানাচ্ছি।

## DEMAND No. 4

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 58,60,70,000 be granted for expenditure under Demand No. 4, Major Head : "2014—Administration of Justice", during the next financial year.

(This is inclusive of a total sum of Rs. 19,55,00,000 already voted on account)

(Printed Budget Speech of Shri Nishith Adhikari was laid on the Table.)

২। রাজ্যের বিচার বিভাগের ১৯৯৬-৯৭ সালের বার্ষিক পরিকল্পনা খাতে ৬৬০ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছিল। ঐ টাকার পুরোটাই আদালত গৃহ নির্মাণ, বিচার বিভাগীয় অফিসারদের জন্য আবাসিক গৃহ নির্মাণ (কলকাতা হাইকোর্টের বিচারপতিদের জন্য বিধাননগরে আবাসিক গৃহ নির্মাণ সহ) এবং বিভিন্ন আদালতে বিচারাধীন বন্দি, মামলাকারী জনগণ, সাক্ষী এবং আইনজীবিদের নানারকম সুযোগ সুবিধা বৃদ্ধির জন্য বরাদ্দ করা হয়েছে। ১৯৯৬-৯৭ আর্থিক বছরে কেন্দ্রীয় সরকার রাজ্যের বিচার ব্যবস্থায় পরিকাঠামোগত সুযোগসুবিধা বৃদ্ধির জন্য তাদের দেয় ২৪৪ লক্ষ টাকা ইতিমধ্যেই মঞ্জুর করেছেন।

পরিকল্পনাখাতে উপরোক্ত টাকা এবং কেন্দ্রীয় সরকার কর্তৃক প্রদত্ত অর্থের সাহায্যে ডায়মন্ডহারবার, দাঁতন, বনগাঁ, বসিরহাট ও কালিম্পং-এ আদালতগৃহগুলির নির্মাণের কাজ সমাপ্ত করা হয়েছে। আলিপুরদুয়ার, রঘুনাথপুর, কোচবিহার, রায়গঞ্জ ও কান্দিতে বিচার বিভাগীয় অফিসারদের জন্য আবাসিক গৃহ নির্মাণের কাজও সমাপ্ত করা হয়েছে।

নিম্নলিখিত প্রকল্পগুলির কাজও ইতিপূর্বে গ্রহণ করা হয়েছে এবং কাজের অগ্রগতিও সন্তোষজনক ঃ—

(ক) আলিপুর, বারাসাত, সিউড়ি, খাতড়া, দুর্গাপুর, আসানসোল ও কালনাতে আদালতগৃহ নির্মাণ ;

(খ) পুরুলিয়া এবং খাতড়ায় বিচার বিভাগীয় অফিসারদের জন্য আবাসিক গৃহ নির্মাণ ;

(গ) বিধাননগরে কলকাতা হাইকোর্টের বিচারপতিদের জন্য আবাসিক গৃহ নির্মাণ;

(ঘ) কলকাতা হাইকোর্টের কম্পিউটারকরণ প্রকল্প গ্রহণ এবং তার জন্য মোট ৫২ লক্ষ ৩৯ হাজার টাকা ইতিমধ্যে মঞ্জুর ; এবং

(ঙ) দক্ষিণ ২৪ পরগনার আলিপুর আদালত প্রাঙ্গণে বিচারাধীন বন্দিদের জন্য হাজত নির্মাণ।

৩। ১৯৯৭-৯৮ সালে বিচার বিভাগের জন্য বার্ষিক যোজনা খাতে ১,৫০০ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে।

১৯৯৬-৯৭ সালে রাজ্যের বিচার-ব্যবস্থার পরিকাঠামোগত সুযোগসুবিধা বৃদ্ধির জন্য কেন্দ্রীয় সরকার কর্তৃক প্রদত্ত অর্থের সাপেক্ষে রাজ্যের দেয় ২৪৪ লক্ষ টাকাও মঞ্জুর করা হতে পারে। উপরোক্ত অর্থের দ্বারা চালু প্রকল্পগুলির সম্পূর্ণকরণ এবং নিম্নলিখিত নতুন প্রকল্পগুলির কাজ আরম্ভ করা হবে ঃ—

(ক) ২ এবং ৩ নং ব্যাঙ্কশাল স্ট্রিটে (কলকাতা) বহুতল বাড়ি নির্মাণ ;

(খ) হলদিয়া, রায়গঞ্জ, কাঁথি এবং হাওড়ায় আদালতগৃহ নির্মাণ ;

(গ) রায়গঞ্জ ও বাঁকুড়ায় জেলা জজদের জন্য আবাসিক গৃহ নির্মাণ ;

(ঘ) বিধাননগর, তেহট্ট, খড়গপুর, কাকদ্বীপ, বারুইপুর, ক্যানিং, খাতড়া, গঙ্গারামপুর ও রঘুনাথপুর—এই নয়টি নবনির্মিত মহকুমায় আদালতগৃহ এবং বিচার বিভাগীয় অফিসারদের জন্য আবাসিক গৃহ নির্মাণ।

(ঙ) এই রাজ্যে বিভিন্ন জেলা ও মহকুমায় মামলাকারি জনগণ এবং সাক্ষীদের জন্য বিশ্রামাগার নির্মাণ ; এবং

(চ) সুপ্রিম কোর্টের নির্দেশ অনুসারে সমস্ত জেলা আদালতগুলিকে কম্পিউটারকরণ প্রকল্পের আওতায় আনা এবং কলকাতা হাইকোর্টের প্রধান কেন্দ্রের সহিত সংযুক্তিকরণ।

৪। বিচার-দান পদ্ধতির বিকেন্দ্রীকরণ এবং বিচার-ব্যবস্থাকে গ্রামের মানুষের আরও কাছে পৌঁছে দেওয়ার জন্য রাজ্য সরকারের গৃহীত নীতি অনুসারে রাজ্য সরকার কান্দি, রঘুনাথপুর, আলিপুরদুয়ার এবং আসানসোল চারটি অতিরিক্ত জেলা এবং দায়রা আদালত স্থাপন করেছেন। এছাড়া ইসলামপুর, বিষ্ণুপুর, বসিরহাট, বনগাঁ, রামপুরহাট, ঝাড়গ্রাম ও খড়গপুরে সাতটি সহকারি জেলা-জজের আদালত স্থাপন করা হয়েছে। খাতড়া, রঘুনাথপুর এবং খড়গপুরে মহকুমা জুডিসিয়াল ম্যাজিস্ট্রেটের তিনটি আদালত এবং খড়গপুরে মহকুমা মুন্সেফের আদালত স্থাপন করা হয়েছে। বিভিন্ন জেলা এবং মহকুমায় প্রয়োজন অনুসারে আরও অতিরিক্ত আদালত স্থাপনের চেষ্টা করা হচ্ছে। জমে থাকা মামলাগুলির দ্রুত নিষ্পত্তি করণের জন্য প্রতিটি জেলা এবং মহকুমায় বিশেষ জুডিসিয়াল ম্যাজিস্ট্রেট আদালত স্থাপনের চেষ্টা করা হচ্ছে।

৫। উত্তরবঙ্গে কলকাতা হাইকোর্টের একটি সার্কিট বেঞ্চ স্থাপনের সমস্ত আইনগত বাধা শীঘ্রই দূর হবে বলে আশা করা যাচ্ছে। বিষয়টি এখন কলকাতা হাইকোর্টের বিবেচনাধীন।

দেশের পূর্বাঞ্চল/উত্তর পূর্বাঞ্চলে অবস্থিত কোনও জায়গায় সুপ্রিম কোর্টের একটি বিচারআসন স্থাপনের জন্য রাজ্য সরকার সবরকম সম্ভাব্য প্রয়াস গ্রহণ করেছেন। গত ৪ঠা অক্টোবর ১৯৯৬ [illegible] সরকারের পরিচালনায় এই ব্যাপারে একটি সম্মেলন আহ্বান করা হয়েছিল। ঐ সম্মেলনে [illegible] পূর্বাঞ্চলীয় রাজ্যগুলির আইন-মন্ত্রীগণ এবং কেন্দ্রীয় আইন ও বিচার মন্ত্রী উপস্থিত ছিলেন। এই ব্যাপারে দাবি-সনদটি মাননীয় সুপ্রিম কোর্ট এবং কেন্দ্রীয় সরকারের কাছে পাঠানো হয়েছে।

৬। রাজ্য সরকার নিম্ন [illegible] ব্যবহারের যে নীতি গ্রহণ করেছেন সেই নীতি অনুসারে দক্ষিণ ২৪ পরগনা, বাঁকুড়া, জলপাইগুড়ি, বীরভূম, বর্ধমান, নদীয়া, মুর্শিদাবাদ, কোচবিহার, হুগলি এবং মালদা জেলায় নিম্ন আদালতগুলিতে বাংলা ভাষার ব্যবহার প্রবর্তন করা হয়েছে। অন্যান্য জেলায়ও বাংলাকে আদালতের ভাষা হিসেবে প্রবর্তন করার চেষ্টা চলছে। ভারতীয় সংবিধানের ৩৪৮(২) ধারা অনুসারে কলকাতা হাইকোর্টেও আদালতের কাজকর্মে বাংলা ভাষাকে ব্যবহার করার প্রস্তাব গ্রহণ করা হয়েছে। বিষয়টি রাষ্ট্রপতির অনুমোদনের জন্য কেন্দ্রীয় সরকারের বিবেচনাধীন রয়েছে।

৭। ১৯৯৬-৯৭ আর্থিক বছরে বাঁকুড়া, চুঁচুড়া, পুরুলিয়া বর্ধমান, আলিপুর, সিউড়ি, শিলিগুড়ি, কোচবিহার, কৃষ্ণনগর, হাওড়া রায়গঞ্জ, কলকাতা ও বারাসাতে মোট সতেরোটি লোক আদালত অনুষ্ঠিত হয়েছে। এর মধ্যে দুটি চুঁচুড়ায়, দুটি বাঁকুড়ায়, দুটি পুরুলিয়ায় এবং দুটি বর্ধমানে অনুষ্ঠিত হয়েছে। বাকি জায়গাগুলিতে একটি করে লোক আদালত অনুষ্ঠিত হয়েছে। ঐ লোক আদালতগুলিতে মোট ১,২৭৫টি মোটর দুর্ঘটনা সহ অন্যান্য মামলার সুষ্ঠু নিষ্পত্তি হয়েছে।

ঐ লোক আদালতগুলিতে আনুমানিক ৫.৭১ কোটি টাকা ক্ষতিপূরণ দেওয়া হয়েছে। এ ছাড়া কাটোয়া ২নং ব্লকের অধীনস্থ মেজিয়াতে এবং মেমারি ২নং ব্লকে একটি করে লিগ্যাল এইড ক্যাম্প অনুষ্ঠিত হয়েছে। ঐ ক্যাম্পগুলিতে যথাক্রমে ২৩ এবং ২৬টি মামলার নিষ্পত্তি হয়েছে। বিবাহ সম্পর্কিত বিরোধগুলিও লোক আদালতে আনার চেষ্টা করা হচ্ছে। এ ধরনের প্রথম লোক আদালতটি মেদিনীপুরে অনুষ্ঠিত হয়েছিল এবং লোক আদালতটির হস্তক্ষেপে একটি বিবাহ-সম্পর্কিত বিরোধের নিষ্পত্তি হয়েছিল। জনসাধারণকে তাদের মর্যাদা এবং সংবিধানে স্বীকৃত সামাজিক, অর্থনৈতিক ও রাজনৈতিক অধিকার সম্পর্কে সচেতন করার জন্য সহজ বাংলায় একটি পুস্তিকা প্রকাশ করা হয়েছে। ঐ পুস্তিকাতে সংবিধানে স্বীকৃত আইনগত অধিকার ও কর্তব্য সম্পর্কে বলা হয়েছে।

৮। কলকাতার বর্তমান ফ্যামিলি কোর্টটি পরিবার-সংক্রান্ত বিভিন্ন বিরোধের মীমাংসা সুষ্ঠুভাবেই করছেন। কলকাতায় আরও একটি ফ্যামিলি কোর্ট স্থাপন করার বিষয়ও সরকারের বিবেচনাধীন আছে। এই রাজ্যের বিভিন্ন জায়গায় যথেষ্ট সংখ্যক ফ্যামিলি কোর্ট এবং এন. ডি. পি. এস. অ্যাক্ট অনুসারে যথেষ্ট সংখ্যক আদালত স্থাপনের প্রস্তাবও সরকারের বিবেচনাধীন আছে।

৯। রাজ্যের যেসব আদালতে পুরুষ এবং মহিলা সাক্ষীদের জন্য পৃথক অপেক্ষাগৃহ নেই, সেই সব আদালতে পুরুষ এবং মহিলা সাক্ষীদের জন্য টয়লেট সহ পৃথক অপেক্ষাগৃহ নির্মাণের একটি প্রস্তাব রাজ্য সরকার নীতিগতভাবে গ্রহণ করেছেন। কলকাতার সিটি সিভিল ও সেশন্‌স কোর্টে মামলাকারী জনগণ ও সাক্ষীদের বসিবার ব্যবস্থা করা হয়েছে।

রায়গঞ্জ, ইসলামপুর, বসিরহাট, রঘুনাথপুর, পুরুলিয়া এবং তমলুকে ঐরূপ অপেক্ষাগৃহ নির্মাণের প্রস্তাবে সরকার প্রশাসনিক অনুমোদন দিয়েছেন। রাজ্যের বাকি জায়গায় অনুমোদনগুলিতেও ঐরূপ অপেক্ষাগৃহ নির্মাণের প্রস্তাব সরকারের বিবেচনাধীন আছে।

১০। "পশ্চিমবঙ্গ অ্যাডভোকেট ওয়েলফেয়ার ফাণ্ড অ্যাক্ট, ১৯৯১" ১-৫-৯২ তারিখ থেকে কার্যকর হয়েছে। ঐ অ্যাক্টের ৩নং ধারা অনুসারে সরকার এবং বার কাউন্সিল "পশ্চিমবঙ্গ অ্যাডভোকেট ওয়েলফেয়ার ফাণ্ড" নামক একটি তহবিল গঠনের সিদ্ধান্ত নিয়েছেন। ঐ সিদ্ধান্ত অনুসারে ঐ তহবিলে (ক) রাজ্য সরকার ত্রিশ লক্ষ টাকা বা রাজ্য সরকারের সিদ্ধান্ত অনুসারে আরও বেশি টাকা দেবেন এবং (খ) বার কাউন্সিল তের লক্ষ টাকা অথবা বার কাউন্সিলের সিদ্ধান্ত অনুসারে আরও বেশি টাকা দেবেন। রাজ্য সরকার তহবিলটি গঠনের ব্যাপারে পর্যায়ক্রমে ৬০ লক্ষ টাকা দেওয়ার প্রস্তাবে নীতিগতভাবে সম্মতি জানিয়েছেন। ঐ আইনের ৪নং ধারা অনুসারে একটি ট্রাস্ট কমিটিও গঠন করা হয়েছে।

১১। পূর্বতন নবাব বাহাদুরের এস্টেট (যাহা সাধারণভাবে মুর্শিদাবাদ এস্টেট নামে পরিচিত) রাজ্য সরকার কর্তৃক নিযুক্ত একজন এস্টেট ম্যানেজারের মাধ্যমে পরিচালিত হচ্ছে ঐ এস্টেটকে অর্থনৈতিক দিক থেকে সুদৃঢ় করার জন্য এবং এস্টেটের সম্পত্তিগুলির যথার্থ রক্ষাবেক্ষণের জন্য সরকার প্রয়োজনীয় বিধিসমূহ তৈরি করেছেন। ঐ বিধিসমূহের এস্টেট ম্যানেজারকে প্রয়োজনীয় সাহায্য ও উপদেশ দেওয়ার জন্য মুর্শিদাবাদ জেলা পরিষদের

সভাধিপতি, জেলা শাসক এবং পুলিশ সুপারকে নিয়ে একটি কমিটি গঠন করা হয়েছে। এ ছাড়া মুর্শিদাবাদকে একটি বিশেষ ঐতিহাসিক গুরুত্বপূর্ণ জায়গা হিসেবে তুলে ধরার জন্য প্রয়োজনীয় ব্যবস্থাদি নেওয়া হচ্ছে। এই বিভাগ মুর্শিদাবাদ এস্টেটের দায়িত্ব নেওয়ার পর থেকে পর্যটক সমাগম যথেষ্টভাবে বাড়ছে। এছাড়া মুর্শিদাবাদকে পর্যটকদের কাছে আরও আকর্ষণীয় করে তোলার জন্য পর্যটন বিভাগের একটি প্রস্তাব সরকারের বিবেচনাধীন আছে।

১২। বিবাহ নিবন্ধনের সুযোগ যাতে রাজ্যের সর্বত্র পৌছে দেওয়া যায়, সেইজন্য এই বিভাগের অধীনে রেজিস্ট্রার জেনারেল অফ্ বার্থস্, ডেথস ও ম্যারেজ্ এর একটি নতুন ডাইরেক্টরেট অতি শীঘ্রই কাজকর্ম শুরু করবে। এছাড়া, হিন্দু বিবাহ আইন, বিশেষ বিবাহ আইন প্রভৃতির অধীনস্থ বিবাহ নিবন্ধন প্রথাকে বিকেন্দ্রীকরণের জন্যও সরকার প্রয়োজনীয় ব্যবস্থা নিচ্ছেন এবং এর জন্য বেসরকারি ম্যারেজ অফিসারের সংখ্যাও বৃদ্ধি করা হচ্ছে।

১৩। মহকুমা পর্যায় পর্যন্ত দলিল প্রমাণকের সুযোগ-সুবিধা বৃদ্ধির জন্য সরকার প্রয়োজনীয় ব্যবস্থাদি গ্রহণ করছেন। কেন্দ্রীয় সরকারের অনুমোদনক্রমে রাজ্যের দলিল প্রমাণকের সংখ্যা ১৫০ হইতে ৩০০ পর্যন্ত বৃদ্ধি করা হয়েছে। রাজ্যের প্রতিটি মহকুমায় এক অথবা একের বেশি দলিল প্রমাণক নিয়োগের জন্য ব্যবস্থাদি গ্রহণ করা হচ্ছে।

১৪। আদালতগুলিতে বাংলা ভাষায় কাজকর্মের সুবিধার জন্য আইন বিভাগ নিম্নলিখিত ব্যবস্থাদি গ্রহণ করেছেন ঃ

(ক) সরকারি ভাষা উপদেষ্টা কমিটি কর্তৃক ইণ্ডিয়ান পেনাল কোডের চূড়ান্ত বাংলা অনুবাদ এ্যজিয়র লেইড কাগজে ছাপার জন্য প্রেসে পাঠানো হয়েছে। এরপরে রাষ্ট্রপতির স্বাক্ষরের জন্য পাঠানো হবে।

(খ) নিম্নলিখিত অ্যাক্টগুলির বঙ্গানুবাদ রাষ্ট্রপতি কর্তৃক প্রমানীকৃত হয়েছে এবং ঐগুলি অনুমোদিত বাংলা ভাষান্তররূপে ভারতের গেজেটে প্রকাশ হয়েছে।

(ক) দি কনট্রাক্ট লেবার
(রেগুলেশন ও অ্যাবোলিশন) অ্যাক্ট, ১৯৭০

(খ) দি বিড়ি ও সিগার
(কণ্ডিশন্ অফ এমপ্লয়মেন্ট) অ্যাক্ট, ১৯৯৬

(গ) দি প্রোটেক্শন্ অফ্ সিভিল রাইট্স্ অ্যাক্ট, ১৯৫৫

(ঘ) দি জেনারেল ক্লজেস্ অ্যাক্ট, ১৮৯৭

(ঙ) দি সেলস্ ট্যাক্স লজ্ ভ্যালুয়েশন অ্যাক্ট, ১৯৫৬

(গ) দি লিমিটেশন অ্যাক্ট, ১৯৬৩ এবং স্পেসিফিক রিলিফ অ্যাক্ট, ১৯৬৩-এর বঙ্গানুবাদ এ্যাজিয়র লেইড কাগজে ছাপার জন্য প্রেসে পাঠানো হচ্ছে এবং ঐ কাজ প্রেস শীঘ্রই শুরু

করবে। এরপর ঐগুলি রাষ্ট্রপতির সম্মতির জন্য পাঠানো হবে।

(ঘ) ক্রিমিন্যাল প্রসিডিওর কোড্-এর বঙ্গানুবাদ সরকারি ভাষা উপদেষ্টা কমিটির বিশেষ বিবেচনাধীন আছে। কমিটি একই সঙ্গে পশ্চিমবঙ্গ বিল্ডিং (রেগুলেশন অফ প্রমোশন, কনস্ট্রাকশন এবং প্রমোটার কর্তৃক হস্তান্তর) অ্যাক্ট, ১৯৬৩-এর বঙ্গানুবাদের কাজও বিবেচনা করবেন। এরপর ঐ কমিটি সিভিল প্রসিডিওর কোড্-এর বঙ্গানুবাদের কাজও শুরু করবে। ঐগুলি ছাড়া দি ওয়েস্ট বেঙ্গল সেলস্ ট্যাক্স অ্যাক্ট ১৯৯৪-এর বর্তমানে বঙ্গানুবাদ করা হচ্ছে।

(ঙ) বাংলায় ভারতীয় সংবিধানের তৃতীয় সংস্করণ প্রকাশন সরকারের বিবেচনাধীন আছে। ঐ সংস্করণে, দ্বিতীয় সংস্করণ প্রকাশের পর যে সমস্ত আইনগুলির সংশোধন হয়েছে সেইগুলিসহ সংবিধানের আটাত্তরতম সংশোধন অ্যাক্ট, ১৯৯৫ ও অন্তর্ভুক্ত করা হবে।

১৫। জনসাধারণ বিভিন্ন ক্ষেত্রে তাহাদের অধিকার সম্বন্ধে সচেতন হয়েছেন। তাছাড়া কেন্দ্রীয় ও রাজ্য সরকার বিভিন্ন সামাজিক কল্যাণমূলক ও অন্যান্য ক্ষেত্র সংশ্লিষ্ট নানা আইন প্রণয়ন করেছেন। এই সকল আইনের ভিত্তিতে তাহাদের ন্যায্য দাবি প্রতিষ্ঠিত করার জন্য বিভিন্ন স্তরে জনসাধারণ কর্তৃক কৃত মামলার সংখ্যা যথেষ্ট বৃদ্ধি পেয়েছে। রাজ্যের বিভিন্ন আদালতে ঐসব মামলার যথাযথ মোকাবিলা করার জন্য আমার তরফ থেকে আমি নানা ব্যবস্থা গ্রহণ করেছি। সরকার-সংশ্লিষ্ট ক্ষেত্রেও ঐসব মামলায় যথাযথ প্রতিদ্বন্দ্বিতা করার ব্যবস্থা করা হয়েছে। সারা রাজ্যে ঐসব মামলা নিষ্পত্তি করণের কাজও যাতে ত্বরান্বিত করা যায়, সেইজন্য প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়া হয়েছে।

যে সব ক্ষেত্রে সরকারের স্বার্থ জড়িত আছে, সেই সব ক্ষেত্রে প্যানেলভুক্ত আইনজীবী ও কলকাতা হাইকোর্টের আইন আধিকারিক নিয়োগের ব্যাপারে আমি কার্যকর ব্যবস্থা গ্রহণ করেছি। সরকারের বিরুদ্ধে প্রতিটি মামলায় যাতে আত্মপক্ষ সমর্থন করা হয়, সেইজন্য হাইকোর্টের কতকগুলি আইন আধিকারিকের পদ সৃষ্টির জন্য প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়া হয়েছে। হাইকোর্টের আইন আধিকারিকদের রিটেয়ার ফি বেশ কিছু পরিমাণে বৃদ্ধি করা হয়েছে যদিও বর্তমান মূল্যসূচক অনুযায়ী ঐ পরিমাণ বৃদ্ধি যথেষ্ট নয়। হাইকোর্টের আইন আধিকারিকদের রিট, আপিল ও অন্যান্য ক্ষেত্রে সংশ্লিষ্ট মামলার ব্যাপারে প্রত্যেককে নির্দিষ্ট দায়িত্ব দেওয়া হয়েছে। এইসব ব্যবস্থাদি গ্রহণের ফলে হাইকোর্টে রাজ্য সরকারের তরফে আত্মপক্ষ সমর্থন করা আরও ভালোভাবে সম্ভব হচ্ছে। হাইকোর্টের আইন আধিকারিকসমূহ অন্যান্য প্যানেলভুক্ত আইনজীবিদের ফি বৃদ্ধি করা হয়েছে এবং রাজ্যের বিভিন্ন কোর্টে রাজ্য সরকারের তরফে কার্যকর আত্মপক্ষ সমর্থন করার জন্য ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। এর ফলে রাজ্যের বিভিন্ন কোর্টে নানা মামলায় রাজ্য সরকারের সাফল্যের হারও যথেষ্ঠ পরিমাণে বৃদ্ধি পেয়েছে। এর মূলে রয়েছে বিভিন্ন বিভাগ ও বিধি নির্দেশকের অফিসের সম্মিলিত প্রয়াস।

মহাশয় এই কথা বলে আমি আমার ব্যয়-বরাদ্দের প্রস্তাব অনুমোদনের জন্য পেশ করছি।

## DEMAND No. 5

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 16,64,00,000 be granted for expenditure under Demand No. 5, Major Head : "2015—Elections", during the next financial year.

(This is inclusive of a total sum of Rs. 5,55,85,000 already voted on account)

(Printed Budget Speech on Demand No. 5 of Shri Jyoti Basu was laid on the Table.)

২। এই হিসাবখাতে যে যে উদ্দেশ্যে অর্থ বরাদ্দের প্রস্তাব রাখা হয়েছে তা হল—

(ক) নির্বাচক তালিকা সংশোধন, প্রণয়ন ও মুদ্রণের জন্য ব্যয়।

(খ) লোকসভা ও বিধানসভা উপনির্বাচন অনুষ্ঠানের জন্য ব্যয়।

(গ) রাজ্যের নির্বাচন সংস্থায় আধিকারিক, কর্মচারিদের বেতন দানের জন্য ব্যয়।

৩। উপরোক্ত দাবির অধীনে ব্লকস্তর পর্যন্ত বিদ্যমান স্থায়ী নির্বাচনিক সংস্থায় নিযুক্ত কর্মচারি, নির্বাচন আধিকারিকদের বেতন, মহার্ঘ ভাতা, বাড়ি ভাতা, বোনাস, ভ্রমণ ও অফিস সংক্রান্ত বিবিধ খরচ মেটানোর জন্য বাজেট ৪,০৩,৫০,০০০ (চার কোটি তিন লক্ষ পঞ্চাশ হাজার) টাকার বরাদ্দ রাখা হয়েছে।

৪। ১.১.৯৬ তারিখকে চূড়ান্ত তারিখ ধরে এই রাজ্যের সকল বিধানসভা নির্বাচনক্ষেত্রের নির্বাচক তালিকাসমূহের সংক্ষিপ্ত সংশোধনের কাজ, যা ১৯৯৫-৯৬ আর্থিক বছরে কার্যকর হয়েছে সে বাবদ প্রদেয়-অবশিষ্ট-অর্থখাতে এই রাজ্যের সবকটি বিধানসভা নির্বাচনক্ষেত্রের নির্বাচক তালিকাসমূহের সম্ভাব্য আমূল সংশোধন প্রক্রিয়ার খাতে বাজেটের সর্বমোট ৮,০০,০০,০০০ (আট কোটি) টাকার বরাদ্দের সংস্থান করা হয়েছে।

৫। এই বাজেটে ১০৪-গৌণখাতে কিছু স্থায়ী খরচ যেমন ক্ষতিপূরণ, ব্যালটবক্স পরিষ্কার ও মেরামত, নির্বাচনী জিনিসপত্রের জন্য গুদাম ও অফিসের জন্য বর্তমান ও বকেয়া ভাড়া মেটানোর জন্য সর্বমোট ২,০০,০০,০০০ (দুই কোটি) টাকার বরাদ্দ রাখা হয়েছে।

৬। লোকসভার উপনির্বাচনের (প্রয়োজনীয় ক্ষেত্রে) খরচ মেটানোর জন্য ১০৫-গৌণখাতে এই বাজেটে ১,০০,০০,০০০ (এক কোটি) টাকা রাখা হয়েছে।

৭। বিধানসভার সম্ভাব্য উপনির্বাচনের খরচ মেটানোর জন্য এই বাজেটে ৩০,০০,০০০ (ত্রিশ লক্ষ) টাকা রাখা হয়েছে।

৮। এই বাজেটে ১০৮-গৌণখাতে এই রাজ্যে নির্বাচকদের সচিত্র পরিচয়-পত্র প্রদানের জন্য ১ কোটি টাকার বরাদ্দের সংস্থান করা হয়েছে।

৯। এছাড়া রাজ্য নির্বাচন কমিশনের খরচ মেটানোর জন্য ৩০,৫০,০০০ (ত্রিশ লক্ষ পঞ্চাশ হাজার) টাকার বরাদ্দ রাখা হয়েছে।

১০। আমি ১৯৯৭-৯৮ আর্থিক বছরে ৫ নং দাবির অধীনে ১৬,৬৪,০০,০০০ (ষোল কোটি চৌষট্টি লক্ষ) টাকা মঞ্জুর করার জন্য সভার কাছে আবেদন জানাচ্ছি।

## DEMAND No. 6

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 3,99,25,000 be granted for expenditure under Demand No. 6, Major Head : "2020—Collection of Taxes on Income and Expenditure", during the next financial year.

(This is inclusive of a total sum of Rs. 1,35,00,000 already voted on account)

## DEMAND No. 7

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 1,76,17,45,000 be granted for expenditure under Demand No. 7, Major Head : "2029—Land Revenue and 5475—Capital Outly on Other General Economic Services", during the next financial year.

(This is inclusive of a total sum of Rs. 58,73,00,000 already voted on account)

(Printed Budget Speech of Dr. Surya Kanta Misra on Demand No. 7 was laid on the Table.)

আজকের দিনের প্রতিযোগিতাপূর্ণ আবহাওয়াতে কৃষির উন্নতির জন্য কৃষকদের জমির উপর অধিকার থাকার প্রয়োজনীয়তার গুরুত্ব কমেনি। দেশি ও বিদেশি কৃষি সম্পর্কিত তথ্য থেকে দেখা যায় যে ছোট জাতের চাষেই উৎপাদনশীলতা অধিক হয়। এই ধরনের চাষে শ্রম বিনিয়োগও বাড়ে। গ্রামের দরিদ্র মানুষের জন্য তাই জমির সমবন্টন ও চাষের জন্য প্রয়োজনীয় জিনিসের সুবন্টনই তাদের অর্থনৈতিক অবস্থার উন্নতি ঘটাতে পারে এবং তাদের ক্রয়ক্ষমতা ও সঞ্চয়ের ক্ষমতা বৃদ্ধি করতে পারে। এই দিকে লক্ষ্য রেখেই বামফ্রন্ট সরকার তার নীতি নির্ধারণ করেছে ও তা অনুসরণ করে চলেছে।

১৯৯৭-৯৮ সালের ব্যয়-বরাদ্দের ৭ নং ও ৬১ নং দাবির অন্তর্গত ব্যয় বরাদ্দ অনুমোদনের জন্য প্রস্তাব পেশ করার প্রসঙ্গে ভূমি ও ভূমি সংস্কার দপ্তরের কাজের একটি সংক্ষিপ্ত বিবরণ দিতে চাই।

২। সিলিং বহির্ভূত জমি খাস করার কাজ আগের মতই চলছে। এ পর্যন্ত মোট ২৯.০২ লক্ষ একর জমি খাস করা হয়েছে যার মধ্যে ১২.৮৭ লক্ষ একর কৃষি জমি।

৩। এখন পর্যন্ত ১০.০৯ লক্ষ একর কৃষি জমি ২৩.৭২ লক্ষ ভূমিহীন ও প্রায় ভূমিহীন কৃষকের মধ্যে বিলি করা হয়েছে। এর মধ্যে ৫৬ শতাংশের বেশি মানুষ তফসিলি জাতি ও উপজাতিভুক্ত। এই হার রাজ্যের তফসিলিভুক্ত মানুষের শতকরা হারের দ্বিগুনের বেশি।

৪। মাননীয় সদস্যগণ একথা জেনে খুশি হবেন যে বর্তমানে সাধারণভাবে শুধুমাত্র পুরুষের নামে জমির পাট্টা দেওয়া হচ্ছে না। স্বামী ও স্ত্রীর যৌথ নামে দেওয়া হচ্ছে বা শুধুমাত্র মহিলার নামে দেওয়া হচ্ছে।

৫। বর্গাদারদের নাম নথিভুক্ত করণের কাজ যথারীতি চলছে। বর্তমানে এ রাজ্যে ১৪.৭৫ লক্ষ নথিভুক্ত বর্গাদার ১০.৯৪ লক্ষ একর জমি চাষ করছে।

৬। পঞ্চায়েত-এর মাধ্যমে দারিদ্রদূরীকরণ কর্মসূচি এমনভাবে রূপায়িত হচ্ছে যাতে বর্গাদার এবং পাট্টা পাওয়া কৃষকরাই অধিক উপকৃত হয়।

৭। ভূমি সংস্কার-এর উপর ভিত্তি করে গ্রামোন্নয়নের যে কর্মসূচি গত ২০ বছর এ রাজ্যে অনুসৃত হয়েছে গ্রাম বাংলার অর্থনীতির কয়েকটি ক্ষেত্রে তার সাফল্য সহজেই নজরে আসে। পশ্চিমবঙ্গে মোট পুরুষ শ্রমিকের যত শতাংশ কৃষির উপর নির্ভরশীল তা ১,৭৫ শতাংশ হ্রাস পেয়েছে ১৯৮০-৮১ থেকে ১৯৯০-৯১ এই সময়ের মধ্যে, যদিও ঐ একই সময়ে দেশের অন্যান্য অংশে ২,৩৫ শতাংশ বৃদ্ধি পেয়েছে। খাদ্যশস্য উৎপাদনের হার এই রাজ্যেই সর্বাধিক—১৯৮৩-৮৪ এবং ১৯৯৪-৯৫ এই সময়ের মধ্যে বাৎসরিক গড় বৃদ্ধির হার ৬,৭ শতাংশ। মাথাপিছু দানা শস্য ভোগের হার বৃদ্ধি পশ্চিমবঙ্গেই সর্বাধিক যা পর পর ন্যাশনাল স্যাম্পেল সার্ভে থেকে জানা যাচ্ছে। যদিও অন্যান্য রাজ্যে এই হার হ্রাস পেয়েছে। ১৯৯১ সালে এই রাজ্যে ক্রপিং ইন্টেনসিটি ছিল ১৬২ যা শুধুমাত্র হরিয়ানার ১৬৬ এবং পাঞ্জাবের ১৭৮ থেকে পিছনে যদিও সারা ভারতের গড় ১৩০। ধান এবং পাট উৎপাদনে এই রাজ্য প্রথম স্থান অধিকার করেছে এবং আলু উৎপাদনে দ্বিতীয় স্থান। মাছ এবং হাঁস মুরগির উৎপাদনে এই রাজ্য উল্লেখযোগ্য উন্নতি করেছে। গত এক দশক পশ্চিমবঙ্গ মাছ এবং মাছের পোনা উৎপাদনে প্রথম স্থান অধিকার করে আছে।

৮। ৫ লক্ষ কৃষি মজুর, কারিগর ও মৎস্যজীবী পরিবারকে বাস্তু জমি দেওয়া হয়েছে।

৯। নতুন শিল্পের জন্য জমির ব্যবস্থা বর্তমানে এই দপ্তরের একটি বিশেষ কাজ। নতুন মিল, কারখানা, চা বাগান, পোলট্রি, ডেয়ারি, নগর নির্মাণ-এর জন্য উর্ধ্বসীমার অতিরিক্ত জমি যাতে ব্যবহার করার যায় তার জন্য ভূমি সংস্কার আইনে একটি সংশোধনী মাননীয় সদস্যরা পাশ করেছেন। শিল্প স্থাপনের জন্য জমির দরখাস্ত যাতে শীঘ্র নিষ্পত্তি হয় তার জন্য এই দপ্তর সচেষ্ট। ক্যাবিনেটের "স্ট্যান্ডিং কমিটি অন ইন্ডাস্ট্রি" সম্প্রতি সিদ্ধান্ত নিয়েছেন যে শিল্পের জন্য নেওয়া অব্যবহৃত জমি সরকার পুনগ্রহণ করবেন যাতে নতুন শিল্পের জন্য অধিক জমির ব্যবস্থা করা যায়।

১০। জরিপ ও স্বত্বলিপি সংশোধন-এর কাজ প্রায় সমাপ্তির পথে। রাজ্যের মোট ৪২,০৬৭টি মৌজার মধ্যে ৩৫,৯৫১টি মৌজার স্বত্বলিপি চূড়ান্তভাবে প্রকাশিত হয়েছে। বাকি মৌজাগুলির স্বত্বলিপি তৈরির কাজ বিভিন্ন অবস্থায় রয়েছে।

১১। রাজ্যের ১৮টি জেলাতেই কম্পিউটারে স্বত্বলিপি সংরক্ষণের কাজ আরম্ভ হয়েছে। সারা দেশের মাত্র কতিপয় জায়গায়—যেখানে কম্পিউটারে স্বত্বলিপি সংরক্ষণের কাজের অগ্রগতি উল্লেখযোগ্য—এ রাজ্যের বর্ধমান জেলা তাদের মধ্যে একটি।

১২। পুরুলিয়া জেলায় বিমান জরীপ প্রকল্পে ফটো তোলার প্রাথমিক কাজ শেষ করে দ্বিতীয় স্তরে পৌঁছেছে। বিমান জরীপে নেওয়া ফটোর ত্রুটি বিচ্যুতি ভউমি নিয়ন্ত্রণ জরীপের সাহায্যে ঠিক করে নেওয়া শুরু হয়েছে।

১৩। এই দপ্তরের আরও একটি গুরুত্বপূর্ণ কাজ হ'ল নতুন শিল্প ও বিভিন্ন উন্নয়নমূলক কাজের জন্য জমি অধিগ্রহণ করা। সীমান্ত পথ, বক্রেশ্বর তাপবিদ্যুৎ, লক্ষ্মীকান্তপুর-নামখানা রেল পথ, দিঘা-তমলুক রেল পথ, তিস্তা ব্যারাজ ইত্যাদি প্রকল্পের জন্য জমি অধিগ্রহণের কাজ পূর্ণ উদ্যমে চলছে।

১৪। ১৯৪৮ সালের ২ নং আইনের মেয়াদ আগামী ৩১শে মার্চ শেষ হচ্ছে। কিন্তু, ঐ আইনে নেওয়া প্রকল্পগুলির জমি অধিগ্রহণ ঐ তারিখের মধ্যে শেষ না হওয়ার জন্য যাতে প্রকল্পগুলির কাজ ১৮৯৪ সালের জমি অধিগ্রহণ আইনে চলতে পারে তার জন্য একটি সংশোধনী আইন ইতিমধ্যেই এই সভা পাশ করেছে এবং রাজ্যপালের সম্মতির অপেক্ষায় রয়েছে। বিলম্ব এড়ানোর জন্য আর্থিক ক্ষমতার বিকেন্দ্রীকরণ করে জেলা সমাহর্তা ও ভুক্তিপতিগণকে আর্থিক ক্ষমতার অধিকারী করা হয়েছে।

১৫। গত আর্থিক বছরে প্রায় ২০০০ একর জমি অধিগ্রহণ করা হয়েছে এবং প্রায় ৩২ কোটি টাকা ক্ষতিপূরণ বাবদ দেওয়া হয়েছে।

১৬। একটি নতুন বাড়িভাড়া বিল বিধানসভায় ইতিমধ্যেই আনা হয়েছে এবং বিষয়টি বর্তমানে সিলেক্ট কমিটির বিবেচনাধীন আছে। শীঘ্রই সিলেক্ট কমিটির রিপোর্ট বিধান সভায় পেশ করা হবে।

১৭। সার্টিফিকেট কেসের পদ্ধতি সরলীকরণ করা এবং বিভিন্ন ব্যাঙ্ক, আর্থিক প্রতিষ্ঠান এবং সরকার বিভিন্ন দারিদ্র দূরীকরণ কর্মসূচিতে যে অর্থ ধার দিয়েছে, তা আদায় করার জন্য অনাদায়ি টাকাকে পাবলিক ডিমান্ড রূপে গণ্য করার জন্য ১৯১৩ সালের পাবলিক ডিমান্ড রিকভারি অ্যাক্ট সম্প্রতি এই সভা সংশোধন করেছে। ১৯৫৩ সালের জমিদারী গ্রহণ আইনের ৪৪(২ক) ধারাও সম্প্রতি সংশোধিত হয়েছে।

১৮। গত আর্থিক বছরে রয়ালটি বাবদ, ৩৬৭ লক্ষ টাকা সেস বাবদ ১০০ লক্ষ টাকা আদায় করা হয়েছে। প্রসঙ্গক্রমে উল্লেখ করা যায় যে ১৯,২৫ লক্ষ ক্ষেত্রে জমি রাজস্ব মকুব করা হয়েছে।

১৯। মাননীয় অধ্যক্ষ মহাশয়—এই কথা বলে আমি আপনার মাধ্যমে মাননীয় সদস্যগণকে ১৯৯৭-৯৮ আর্থিক বৎসরের জন্য ৭নং ও ৬১নং দাবির অধীনে ব্যয় বরাদ্দের জন্য আমার বাজেট প্রস্তাব অনুমোদন করতে অনুরোধ জানাচ্ছি।

## DEMAND No. 8

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 28,01,50,000 be granted for expenditure under Demand No. 8, Major Head : "2030—Stamps and Registration", during the next financial year.

(This is inclusive of a total sum of Rs. 9,35,00,000 already voted on account)

## DEMAND No. 9

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 28,40,000 be granted for expenditure under Demand No. 9, Major Head : "2035—Collection of Other Taxes on Property and Capital Transactions", during the next financial year.

(This is inclusive of a total sum of Rs. 10,00,000 already voted on account)

## DEMAND No. 10

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 25,80,00,000 be granted for expenditure under Demand No. 10, Major Head : "2039—State Excise", during the next financial year.

(This is inclusive of a total sum of Rs. 8,60,00,000 already voted on account)

## DEMAND No. 11

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 43,07,50,000 be granted for expenditure under Demand No. 11, Major Head : "2040—Taxes on Sales, Trades etc.", during the next financial year.

(This is inclusive of a total sum of Rs. 14,35,00,000 already voted on account)

## DEMAND No. 12

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 5,59,45,000 be granted for expenditure under Demand No.12, Major Head : "2041—Taxes on Vehicles", during the next financial year.

(This is inclusive of a total sum of Rs. 1,85,00,000 already voted on account)

(Printed Budget Speech of Shri Subhas Chakraborty was on Demand No. 12, 77, 78, 80 & 81 laid on the Table.)

আমার দপ্তরের ১২, ৭৭, ৭৮, ৮০ এবং ৮১ নং দাবিগুলির ১৯৯৭-৯৮ সালের ব্যয়বরাদ্দের প্রস্তাবের পরিপ্রেক্ষিতে আপনার অনুমতি নিয়ে আমার জন্য বরাদ্দ সময়ের মধ্যে আমি পরিবহন দপ্তরের বিভিন্ন কার্যাবলীর একটি সংক্ষিপ্ত বিবরণী পেশ করছি।

প্রদত্ত অর্থসংস্থানের মধ্যে সুনির্বাচিত প্রকল্প গ্রহণ ও সেগুলির সুষ্ঠু রূপায়ণের মাধ্যমে আমরা পরিবহন ক্ষেত্রে ১৯৯৬-৯৭ সালে যথাযথ অগ্রগতি অর্জনে সফল হয়েছি। পরবর্তী অনুচ্ছেদগুলিতে এই কার্যাবলীর কিছু বিবরণ উপস্থাপন করছি।

**১। কলকাতা রাষ্ট্রীয় পরিবহন সংস্থা (সি. এস. টি. সি.)**

রাজ্যের সরকারি পরিবহন ক্ষেত্রের মুখ্য সংস্থা কলকাতা রাষ্ট্রীয় পরিবহন সংস্থা যাত্রী সাধারণের প্রয়োজন মেটাতে বিভিন্ন পদক্ষেপ গ্রহণ করেছে। এই সংস্থা তার ১১টি ডিপো থেকে কলকাতা শহরে ১০০টি এবং দূরপাল্লায় ১২৬টি রুটে বর্তমানে বাস চালাচ্ছে। যাত্রী সাধারণের জন্য নির্ভরযোগ্য পরিবহন ব্যবস্থা সুনিশ্চিত করতে এই সংস্থা ব্যয়সঙ্কোচ ও কার্যদক্ষতা বৃদ্ধির লক্ষ্যে বিভিন্ন ব্যবস্থা গ্রহণ করেছে। বর্তমান আর্থিক বছরে সি. এস. টি. সি.-র কাজকর্মে গত বছরের তুলনায় উন্নতি হয়েছে। ১৯৯৬-৯৭ সালে গড়ে প্রতিদিন ৮৬৫টি বাস রাস্তায় বেরিয়েছে যেখানে ১৯৯৫-৯৬ সালে এই সংখ্যা ছিল ৮৪৬টি। বাসের গড় উৎপাদনশীলতা ১৯৯৫-৯৬ সালের ১৩৯.৭৬ কি. মি. থেকে বেড়ে ১৯৯৬-৯৭ সালে ১৪১.৬ কি. মি. হয়েছে। কর্মী-উৎপাদনশীলতা ১৯৯৫-৯৬ সালের ১৪.৭৮ কি. মি. থেকে ১৯৯৬-৯৭ সালে ১৫.৬৮ কি.মি. হয়েছে। বাসপ্রতি কর্মীসংখ্যা ১৯৯৫-৯৬ সালের ১৩.৪৯ জন থেকে কমে ১৯৯৬-৯৭ সালে হয়েছে ১২.৫৩ জন।

যন্ত্রাংশের যথাযথ ব্যবহার নিশ্চিত করতে এই সংস্থা ১৯৯২ সালের জানুয়ারি মাস থেকেই তার সেন্ট্রাল যন্ত্রগণন পদ্ধতি চালু করেছে। বর্তমানে সেন্ট্রাল স্টোর ছাড়া আরও ৯টি ডিপোতে যন্ত্রগণন পদ্ধতি চালু হয়েছে। এর ফলে সি. এস. টি. সি.-র পরিচালন দক্ষতা বৃদ্ধি পেয়েছে। প্রকৃতপক্ষে এই সংস্থার ব্রেক ডাউন-এর হার ১৯৯৫-৯৬ সালের ১৫.৬ শতাংশ থেকে কমে ১৯৯৬-৯৭ সালে ১২.৫ শতাংশে দাঁড়িয়েছে।

এই সংস্থার আর্থিক অবস্থার উন্নতি ঘটাতে আয় বৃদ্ধি ও অপ্রয়োজনীয় ব্যয় সঙ্কোচের উপর বিশেষ জোর দেওয়া হয়েছে। ফলে বাস পরিষেবা থেকে আয় বৃদ্ধি পেয়েছে। ১৯৯৬-৯৭ সালে দৈনিক গড় আয়ের পরিমাণ দাঁড়িয়েছে ১২.২০ লক্ষ টাকা যেখানে আগের বছর এই পরিমাণ ছিল ১১.৪৩ লক্ষ টাকা। জ্বালানির সঠিক মাত্রায় ব্যবহার নিশ্চিত করার চেষ্টা চালিয়ে এবং ব্যয় নিয়ন্ত্রণ করে এই সংস্থা ১৯৯৬-৯৭ সালে প্রতি লিটার তেলে ৩.৩৪ কি. মি. গাড়ি চলার ব্যবস্থা করতে পেরেছে। ১৯৯৫-৯৬ সালে প্রতি লিটার তেলে গাড়ি চলত ৩.৩০ কি. মি.।

পর্যাপ্ত অর্থের সংস্থান না হওয়ায় মেরামতি, রক্ষণাবেক্ষণ ও পুরানো বাস বাতিল করে নতুন বাস কেনার ব্যবস্থা প্রয়োজন অনুযায়ী করা সম্ভব হয়নি। প্রকৃতপক্ষে ১৯৯৬-৯৭ সালে মাত্র ২২টি নতুন বাস কেনা সম্ভব হয়েছে।

১৯৯৭-৯৮ সালে এই সংস্থাকে যোজনাখাতে ১০ কোটি টাকা বরাদ্দের প্রস্তাব আছে।

২। **উত্তরবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন সংস্থা** (এন. বি. এস. টি. সি.)

এন. বি. এস. টি. সি. উত্তরবঙ্গের যাত্রী সাধারণকে দক্ষ এবং নির্ভরযোগ্য পরিবহন পরিষেবা দেওয়ার কাজে নিযুক্ত আছে। এই সংস্থার কাজের পরিধি উত্তরবঙ্গের জেলাগুলি ছাড়িয়ে বর্তমানে মুর্শিদাবাদ, নদীয়া এবং বীরভূম জেলা পর্যন্ত সম্প্রসারিত হয়েছে। এই সংস্থা ঐ জেলাগুলিকে কলকাতাসহ রাজ্যের অন্যান্য গুরুত্বপূর্ণ স্থানের সঙ্গে সড়ক পরিবহন মারফৎ যুক্ত করেছে। ফলে ঐ সমস্ত জেলার মানুষ পরিবহন পরিষেবার সুযোগ পেয়েছে। এ ছাড়াও এই সংস্থা পশ্চিমবঙ্গ থেকে বিহার, আসাম ও উড়িষ্যায় আন্তরাজ্য পরিষেবা চালানোয় নিযুক্ত আছে।

১৯৯৫-৯৬ সালে উত্তরবঙ্গে বন্যার ফলে এই সংস্থা যথেষ্ট পরিমাণে ক্ষতিগ্রস্ত হয়েছে। ১৯৯৬-৯৭ সালে এই সংস্থা ঐ ক্ষতি কিছুটা পূরণ করতে পেরেছে। তার ফলে দৈনিক রাস্তায় বাস বের করার হার, কর্মী-উৎপাদনশীলতা, গাড়ীপিছু কর্মীর সংখ্যা এবং ভাড়া বাবদ আয়ের ক্ষেত্রে অবস্থার উন্নতি ঘটাতে পেরেছে।

অদূর ভবিষ্যতে সল্ট লেকে এই সংস্থার কর্মশালা চালু হলে বাসের রক্ষণাবেক্ষণের কাজে উন্নতি ঘটবে বলে আশা করা যায়।

১৯৯৭-৯৮ সালে এই সংস্থাকে যোজনাখাতে ১০ কোটি টাকা বরাদ্দের প্রস্তাব আছে।

৩। **দক্ষিণবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন সংস্থা** (এস. বি. এস. টি. সি.)

এই সংস্থাকে কাজকর্মের উন্নতিসাধনের জন্য ১৯৯৬-৯৭ সালে বিভিন্ন কর্মসূচি গ্রহণ করেছে। এই সংস্থা ১৯৯৭ সালে মার্চ মাসের মধ্যে ৫০টি নতুন বাস কিনতে পারবে বলে আশা করে। বর্তমান আর্থিক বছরে ফেব্রুয়ারি মাসের মধ্যে ৬১টি বাসের পুনর্নবীকরণ হয়েছে এবং সেগুলিকে যাত্রী পরিষেবায় লাগানো হয়েছে। এই সব ব্যবস্থা গ্রহণের ফলে ১৯৯৬-

৯৭ সালে যান-উৎপাদনশীলতা বেড়ে ২৪০ কি. মি. দাঁড়াবে বলে আশা করা যায়। যাত্রীভাড়া বাবদ আয়ও বেড়েছে। আশা করা যায় ১৯৯৬-৯৭ সালে কি. মি. পিছু আয় ৫.৭৮ টাকা হবে, যেটা ১৯৯৫-৯৬ সালে ৫.৬০ টাকা ছিল।

এই সংস্থা ১৯৯৭-৯৮ সালে অন্যান্য উন্নয়নমূলক কাজকর্ম ছাড়াও ২৫০টি বাসের পুনর্নবীকরণ ও ৫০টি ব্যবহার-অযোগ্য বাস বাতিল করে তার বদলে নতুন বাস কেনার পরিকল্পনা গ্রহণ করেছে।

এই সংস্থার জন্য ১৯৯৭-৯৮ সালে যোজনাখাতে ৮৫০ লক্ষ টাকা বরাদ্দ ধার্য হয়েছে।

**৪। কলকাতা ট্রামওয়েজ কোম্পানি (১৯৭৮) লিঃ**

গত বছরের মতো ১৯৯৬-৯৭ সালেও রাস্তায় চালু ট্রামের দৈনিক গড়সংখ্যা এবং যাত্রী সংখ্যা ছিল যথাক্রমে ১৮০ ও ২.৫০ লক্ষ। ট্রামের পুনর্নবীকরণের কাজ প্রত্যাশিত স্তরে রাখা গেলেও ট্রাম লাইন ও ট্রামের জন্য বিদ্যুৎবাহী ব্যবস্থার প্রয়োজনীয় সংস্কার টাকার অভাবে পুরোপুরি করা সম্ভব হয়নি।

এই সংস্থার বাস-পরিষেবা অবশ্য সন্তোষজনক স্তরেই রাখা গেছে। ১৯৯৬-৯৭ সালে গড়ে প্রতিদিন ২৩৭টি বাস রাস্তায় বেরিয়েছে। গত বছর এই সংখ্যা ছিল ২০৯টি। যদিও এই সংস্থার বাসের সংখ্যা একই (৩০০) থেকে গেছে। বাস-পরিষেবা থেকে গড় মাসিক আয় ১৯৯৫-৯৬ সালের ১.১৪ কোটি টাকা থেকে বেড়ে ১৯৯৬-৯৭ সালে ১.৪৩ কোটি টাকা হয়েছে। এই সংস্থার বাসগুলি কলকাতা ও তৎসংলগ্ন এলাকায় মোট ৩৮টি রুটে চলাচল করে।

এই সংস্থার অধীন ডিপোগুলিতে বাড়তি বাস রাখার মতো জায়গা না থাকায় নতুন বাস কেনা সম্ভব হয়নি। এই সংস্থা ১৯৯৭-৯৮ সালে প্রয়োজনীয় অর্থের সংস্থান হলে ৫০টি বাস কিনতে চায়। রাস্তায় প্রতিদিন চালু ট্রামগাড়ির সংখ্যা বৃদ্ধির চেষ্টাও অব্যাহত আছে।

এই সংস্থার জন্য ১৯৯৭-৯৮ সালের যোজনা বরাদ্দ ধার্য হয়েছে ৬ কোটি টাকা।

**৫। পশ্চিমবঙ্গ ভূতল পরিবহন নিগম (ডব্লিউ. বি. এস. টি. সি.)**

বর্তমানে ১৬টি জলযানের সাহায্যে এই নিগম হুগলি নদীতে ৭টি ও মুড়িগঙ্গা নদীতে ২টি রুটে পরিষেবা চালু রেখেছে। এ ছাড়া মূলত দক্ষিণ ২৪-পরগনা জেলায় এবং কলকাতার কয়েকটি রুটে এই নিগম ৮৫টি বাস চালিয়ে থাকে।

১৯৯৬-৯৭ সালে এই নিগম অংশত স্থির-জলে চলাচলের উপযোগী ৪টি দ্বিতল জলযান সংগ্রহ করেছে। এর মধ্যে ১টি বর্তমানে সাগরদ্বীপে চলাচলে নিযুক্ত আছে। বাকি ৩টি হুগলি নদীতে পরীক্ষামূলকভাবে চালানোর পর পরিষেবায় নিয়োগ করা হবে। এই নিগম ১টি ছোট ও ১টি বড় এল. সি. টি. অদূর ভবিষ্যতে সংগ্রহ করবে।

এই সংস্থা মৎস্য দপ্তর থেকে নেওয়া একটি এল. সি. টি.-র সাহায্যে হাতানিয়া দোয়ানিয়া নদীতে গাড়ি পারাপারের জন্য একটি ফেরি সার্ভিস চালু করেছে। এই পরিষেবা বকখালি এবং ফ্রেজারগঞ্জ এলাকায় পর্যটন ব্যবস্থার উন্নয়নে এবং ঐ এলাকার মৎস্যজীবীদের ধরা মাছ সহজে মূল ভূখন্ডে নিয়ে আসার সহায়ক হবে।

এই নিগম কলকাতা এবং হলদিয়ায় দুটি জেটির নির্মাণ সম্পূর্ণ করেছে। এ ছাড়া হুগলি নদীতে বোটানিক্যাল গার্ডেন, নিমতলা, পানিহাটি এবং কোন্নগরে একটি করে ও মুড়িগঙ্গা নদীতে সাগরদ্বীপে ২টি জেটির নির্মাণ ১৯৯৭-৯৮ সালে শেষ হবে বলে আশা করা যায়।

এই নিগম সল্টলেকে একটি বাস ডিপো তৈরির কাজ ১৯৯৬ সালের অক্টোবর মাসে শেষ করেছে।

**৬। পরিবহন পরিষেবা উন্নয়ন কর্মসূচি (টি. ও. আই. পি.)**

পরিবহন দপ্তর কলকাতা শহরে যান চলাচল ব্যবস্থার উন্নতির জন্য পরিবহন পরিষেবা উন্নয়ন কর্মসূচির বিভিন্ন প্রকল্প গ্রহণ করেছে।

মেট্রো রেলকে টালিগঞ্জ থেকে গড়িয়া পর্যন্ত সম্প্রসারণের সম্ভাব্যতা ও দমদম থেকে প্রিন্সেপ ঘাট পর্যন্ত চক্ররেলকে ডবল লাইনে রূপান্তরিত করা ও তার বৈদ্যুতিকিকরণে সম্ভাব্যতা মেসার্স রাইটস-এর সাহায্যে সমীক্ষা করানো হয়েছে। এ-সম্পর্কিত প্রতিবেদনও পাওয়া গিয়েছে। এই প্রকল্প দুটির রূপায়ণের ব্যাপারে ভারত সরকারের সঙ্গে আলোচনা চলছে।

এ ছাড়া মেট্রো পথ বরাবর বহুমুখী পরিবহন ব্যবস্থা গড়ে তোলার সম্ভাব্যতা সমীক্ষা করে সে সম্পর্কে পরিকল্পনা তৈরির দায়িত্ব মেসার্স রাইটস-কে দেওয়া হয়েছে।

১৯৯৬-৯৭ সালে পরিবহন পরিষেবা উন্নয়ন কর্মসূচির আওতায় ৯টি সড়ক উন্নয়ন প্রকল্প চালু রয়েছে। এই কর্মসূচির আওতায় ফুলবাগান রোটারির উন্নয়নের কাজ শেষ হয়েছে এবং আশুতোষ মুখার্জি রোড-এর উন্নয়নের কাজ সমাপ্তির মুখে।

মৌলালি, শ্যামবাজার এবং ব্র্যাবোর্ন রোড ইন্ডিয়া এক্সচেঞ্জ প্লেসের সংযোগস্থলসহ শহরের বিভিন্ন জায়গায় মোট ৩০টি অটো ম্যানুয়াল ট্রাফিক সিগন্যাল ব্যবস্থা বর্তমান বছরে চালু হয়েছে।

**৭। কলকাতা পরিবহন পরিকাঠামো উন্নয়ন প্রকল্প (সি. টি. আই. ডি. পি.)**

মৌলালি, মল্লিকবাজার, পার্ক স্ট্রিট, বেকবাগান-রবীন্দ্রসদন, লকগেট রোড ও গড়িয়াহাটে উড়ালপুল নির্মাণ এবং এসপ্ল্যানেড, শ্যামবাজার ও মানিকতলায় পথ-সংযোগস্থলগুলির যথাযথ উন্নয়নের জন্য জাপানের ও. ই. সি. এফ সংস্থার সঙ্গে একটি চুক্তি স্বাক্ষরিত হয়েছে। ১৯৯৭-৯৮ সাল থেকেই এই প্রকল্পগুলির কাজ শুরু হবে। এই প্রকল্পগুলির রূপায়ণে মোট ব্যয় হবে ৪০০.০৮ কোটি টাকা। ১৯৯৭-৯৮ আর্থিক বছরে এই প্রকল্পগুলির জন্য ২৩

কোটি ৭০ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে।

**৮। জেলা ও মহকুমা শহরগুলিতে বাস-স্ট্যান্ড নির্মাণ প্রকল্প**

১৯৯৬-৯৭ সালে এই প্রকল্পে মোট ২২.৫৭ লক্ষ টাকা খরচ হবে বলে আশা করা যায়। কেবলমাত্র মাথাভাঙ্গা, হাসনাবাদ এবং মেখলিগঞ্জ শহরের বাস-স্ট্যান্ড প্রকল্পে এই বছর টাকা মঞ্জুর করা সম্ভব হয়েছে। চালু প্রকল্পগুলির মধ্যে চন্দ্রকোণা রোডের বাস-স্ট্যান্ডটি বর্তমান বছরে চালু হয়েছে।

**৯। দূষণ নিয়ন্ত্রণে ব্যবস্থা**

প্রত্যেকটি মোটর গাড়ির মালিক যাতে কেন্দ্রীয় সরকার নির্ধারিত ধূম উদ্গীরণমাত্রার মধ্যেই স্ব-স্ব গাড়ির ধূম উদ্গীরণমাত্রা সীমাবদ্ধ রাখার ব্যবস্থা নেয় তা সুনিশ্চিত করার জন্য রাজ্য সরকার বিভিন্ন ব্যবস্থা গ্রহণ করেছে। এই লক্ষ্যে রাজ্যে ৮৮টি অটো এমিশন টেস্টিং সেন্টারকে (যার মধ্যে ৬২টি কলকাতায় এবং ২৬টি বিভিন্ন জেলায়) যথাযথ পরীক্ষার পর 'পলিউশন আন্ডার কন্ট্রোল' সার্টিফিকেট দেওয়ার জন্য লাইসেন্স দেওয়া হয়েছে। এই টেস্টিং সেন্টারগুলির মধ্যে যেগুলির কাজকর্ম সম্পর্কে অভিযোগ পাওয়া গেছে সেগুলির বিরুদ্ধে যথাযথ ব্যবস্থা গ্রহণ করা হয়েছে এবং ১১টি ক্ষেত্রে তাদের লাইসেন্স সাসপেন্ড করা হয়েছে।

সার্টিফিকেট অফ ফিটনেস নবীকরণের জন্য আসা গাড়িগুলির মধ্যে প্রায় ২৫ শতাংশের 'পি. ইউ. সি.' সার্টিফিকেট থাকা সত্ত্বেও কলকাতা জনযান দপ্তরে (পি. ভি. ডি.) পুনরায় দূষণ নিয়ন্ত্রণ পরীক্ষা করা হয়। এই পরীক্ষায় যদি দেখা যায় যে কোনও গাড়ি দূষণের নির্ধারিত মাত্রা অতিক্রম করেছে তবে সেই গাড়ির মালিককে 'ডিফেক্ট নোটিশ' দেওয়া হয়। এ ছাড়া যদি কোনও গাড়ির বিরুদ্ধে অতিরিক্ত ধূম উদ্গীরণের অভিযোগ পাওয়া যায় তবে সেই অভিযোগের ভিত্তিতে যথাযথ ব্যবস্থা নেওয়া হয়। বর্তমান বছরে জনযান দপ্তরে ৮৫০টি ক্ষেত্রে এ-ধরনের অভিযোগের ভিত্তিতে ব্যবস্থা নেওয়া হয়েছে। এ ছাড়া কলকাতা পুলিশ এবং জনযান দপ্তরের নির্বহন আধিকারিকেরা পৃথকভাবে বায়ু দূষণের বিরুদ্ধে রাস্তাতেও অভিযান চালিয়ে থাকে। রাজ্য সরকার এয়ার হর্ন এবং অন্যান্য তীব্র শব্দ সৃষ্টিকারী হর্ন ব্যবহার নিষিদ্ধ করার জন্যও পদক্ষেপ নিচ্ছে।

**১০। সোলাসিয়াম ফান্ড প্রকল্প এবং অন্যান্য দুর্ঘটনা সাহায্য প্রকল্প**

এই প্রকল্পগুলিতে মোট দুর্ঘটনাকবলিত ব্যক্তিকে বা তার নিকট আত্মীয়কে ক্ষতিপূরণ দেওয়ার ব্যবস্থা আছে। সোলাসিয়াম ফান্ড প্রকল্পে বিভিন্ন জেলার দাবি নির্ধারণ আধিকারিকের সুপারিশের ভিত্তিতে জেনারেল ইন্সিওরেন্স কর্পোরেশন ক্ষতিগ্রস্তদের অর্থপ্রদান করে। মোটর দুর্ঘটনা সাহায্য প্রকল্পে রাজ্য সরকার নিজস্ব তহবিল থেকে ক্ষতিপূরণ দিয়ে থাকে। ১৯৯৬-৯৭ আর্থিক বছরে রাজ্য সরকার এ-বাবদ ৮৮.৫৭ লক্ষ টাকা ব্যয় করেছে।

কলকাতা ও পার্শ্ববর্তী জেলাসমূহের ট্যাক্সি-চালকদের বাহ্যিক হিংসাত্মক ঘটনা বা অজ্ঞাত কারণবশত দুর্ঘটনাজনিত ব্যক্তিগত আঘাত অথবা মৃত্যুর ক্ষেত্রে ট্যাক্সি-চালকদের সুবিধার্থে দুর্ঘটনা জনবিমা প্রকল্প চালু করা হয়েছে। এই প্রকল্পে পায় ১২,০০০ ট্যাক্সি-চালক উপকৃত হচ্ছেন। আরও ট্যাক্সি-চালককে এই প্রকল্পের আওতায় আনা হচ্ছে। এ জন্য বর্তমানে রাজ্য সরকার প্রতি বছর জনবিমা প্রিমিয়াম বাবদ ৩,৭৪,২২০ টাকা দিয়ে থাকে।

**১১। রাজ্য পরিবহন কর্তৃপক্ষ, পশ্চিমবঙ্গ**

মোটরযান আইন, ১৯৮৮ ; কেন্দ্রীয় মোটরযান বিধি, ১৯৮৯ এবং পশ্চিমবঙ্গীয় মোটরযান বিধি, ১৯৮৯ অনুসারে রাজ্য পরিবহন কর্তৃপক্ষ রাজ্যের যাত্রী সাধারণকে পরিবহনের প্রয়োজনীয় সুযোগ-সুবিধা দানের ব্যাপারে তার ভূমিকা পালন করে যাচ্ছে। আন্তরাজ্য পরিবহন পরিষেবার জন্য সিকিম, বিহার, উড়িষ্যা এবং আসামের সঙ্গে সম্পাদিত দ্বি-পাক্ষিক চুক্তিগুলি আশানুরূপ ফল দিচ্ছে।

১৯৯৬-৯৭ সালে রাষ্ট্রীয় পরিবহন সংস্থাগুলিকে ৭৯টি এবং বেসরকারি মালিকদের ৫৬টি পারমিট দেওয়া হয়েছে।

১৯৯৬-৯৭ সালে রাজ্য পরিবহন কর্তৃপক্ষ, পশ্চিমবঙ্গ নিম্নলিখিত পারমিটগুলিও মঞ্জুর করেছে ঃ

| | | |
|---|---|---|
| (১) বিশেষ এবং অন্যান্য অস্থায়ী পারমিট (পণ্য-পরিবহনকারী যানসহ) | .. | ৩৬,৯৫০ |
| (২) সারা বাংলা ট্যুরিস্ট ট্যাক্সি পারমিট | .. | ৯১২ |
| (৩) সারা বাংলা ট্যুরিস্ট বাস পারমিট | .. | ১৬ |
| (৪) জাতীয় পারমিট (পণ্য-পরিবহন যানের জন্য) | .. | ৫,০০০ |

**১২। বিমান চালনা প্রশিক্ষণকেন্দ্র, বেহালা**

রাজ্য সরকার বারংবার চেষ্টা সত্ত্বেও এই শিক্ষণকেন্দ্রের জন্য কোনও 'মুখ্য উড্ডয়ন প্রশিক্ষক' বা 'পাইলট প্রশিক্ষক' নিয়োগ করতে সফল না হওয়ায় এখানে উড্ডয়ন প্রশিক্ষণ স্থগিত হয়ে রয়েছে।

কাঁচড়াপাড়ায় ভারতীয় বায়ুসেনার পরিকাঠামো ব্যবহার করে রাজ্য সরকার একটি আধুনিক বিমান চালনা শিক্ষণকেন্দ্র বেসরকারি সহযোগিতায় স্থাপনের চেষ্টা করছে।

**১৩। মোটরযান রাজস্ব সংগ্রহ, নির্বহন কার্যকলাপ এবং সীমান্ত চেক্‌পোস্ট গঠন**

নির্বহন ব্যবস্থা জোরদার করার ফলে মোটরযান সংক্রান্ত রাজস্ব (ট্যাক্স ও ফি) সংগ্রহের পরিমাণ উল্লেখযোগ্যভাবে বৃদ্ধি পেয়েছে। ১৯৯৫-৯৬ সালে এই খাতে রাজস্ব সংগ্রহের পরিমাণ ১১৯.১৩ কোটি টাকা হয়েছে। তুলনায় ১৯৯৪-৯৫ সালে এই পরিমাণ ছিল ১১৩.৪২ কোটি

টাকা। ১৯৯৬-৯৭ সালের জন্য এই সংক্রান্ত রাজস্ব সংগ্রহ লক্ষ্যমাত্রা হল ১২৫ কোটি টাকা।

অন্য রাজ্যের যেসব গাড়ি এই রাজ্যে প্রবেশ করে তারা যাতে রাজস্ব ফাঁকি না দিতে পারে সেই উদ্দেশ্যে বর্ধমান জেলার কুলটি থানার রামপুর মৌজায় ইতিমধ্যে একটি চেক্‌পোস্ট স্থাপন করা হয়েছে। এই চেক্‌পোস্টটি ভালভাবেই কাজ করছে। এর ফলে পরিবহন যানের বেআইনি চলাচল বন্ধ হয়েছে এবং রাজস্ব আদায় বৃদ্ধি পেয়েছে।

মেদিনীপুরের ঝাড়গ্রাম এবং উত্তর দিনাজপুরের চোপড়ায় একটি করে মোট আরও দুটি চেক্‌পোস্ট স্থাপন করা হবে। এই চেকপোস্ট দুটি স্থাপনের কাজ প্রাথমিক পর্যায়ে আছে।

১৯৯৭-৯৮ সালে পরিবহন অধিকার গঠন ও সীমান্ত চেকপোস্ট স্থাপনের জন্য ৪০.০০ লক্ষ টাকা বরাদ্দের প্রস্তাব করা হয়েছে।

**১৪। মোটরযান দপ্তরসমূহের যন্ত্র-গাণনিকীকরণ**

পরিবহন দপ্তর রাজ্যের মোটরযান কার্যালয়সমূহের পর্যায়ক্রমে যন্ত্র-গাণনিকীকরণের প্রকল্প হাতে নিয়েছে। জনযান বিভাগের রেজিস্ট্রেশন এবং ট্যাক্স শাখার যন্ত্র-গাণনিকীকরণের কাজ সম্পূর্ণ হয়েছে। জনযান বিভাগের যন্ত্র-গাণনিকীকরণে দ্বিতীয় পর্যায়ে একটি নতুন পদ্ধতি চালু করার কাজ চলছে। হাওড়া, আলিপুর ও বারাসত মোটরযান কার্যালয়গুলির যন্ত্র-গাণনিকীকরণের কাজ সম্পূর্ণ হয়েছে। বর্ধমান, ব্যারাকপুর, আসানসোল ও হুগলি মোটরযান কার্যালয়গুলিতে এবং রাজ্য পরিবহন কর্তৃপক্ষের অফিসে যন্ত্র-গাণনিকীকরণে কাজ চলছে।

মেদিনীপুর মোটরযান কার্যালয়ে ট্যাক্স সংক্রান্ত কাজকর্মের ক্ষেত্রে যন্ত্র-গাণনিকীকরণ চালু হয়েছে। ১৯৯৬-৯৭ সালে রাজ্যের বিভিন্ন মোটরযান কার্যালয়ের যন্ত্র-গাণনিকীকরণের জন্য ৪০.০০ লক্ষ টাকা ব্যয়ের লক্ষ্যমাত্রা রয়েছে।

১৯৯৭-৯৮ সালে রাজ্যের আরও কিছু মোটরযান কার্যালয়ে এই কার্যক্রম চালু করার প্রস্তাব আছে। এ বাবদ প্রস্তাবিত ব্যয়বরাদ্দ হল ৫০.০০ লক্ষ টাকা।

**১৫। কলকাতা জনযান বিভাগ (পি. ভি. ডি.)-এর উল্লেখযোগ্য কার্যাবলী**

কলকাতার জনযান বিভাগের নির্বহন কার্যকলাপ ১৯৯৬-৯৭ সালে উল্লেখযোগ্যভাবে বৃদ্ধি পেয়েছে। পশ্চিমবঙ্গের বাইরে রেজিস্ট্রিকৃত কিন্তু কলকাতায় চলাচলকারী যাত্রীবহনকারী যানসমূহের কাছ থেকে অতিরিক্ত কর আদায়, পশ্চিমবঙ্গের বাইরে রেজিস্ট্রিকৃত কিন্তু কলকাতায় চলাচলকারী ব্যক্তিগত যানসমূহের কাছ থেকে কর/অতিরিক্ত কর আদায় এবং ব্যক্তিগত যানসমূহের মধ্যে যেগুলি পারমিট ছাড়াই ভাড়ার কাজে ব্যবহৃত হচ্ছে, তাদের উপর কর/জরিমানা ধার্যের ব্যাপারে বিশেষ জোর দেওয়া হয়েছে। এই নির্বহন অভিযানের ফলে ১৯৯৭ সালের ফেব্রুয়ারি পর্যন্ত মোট ৪৫.৯২ লক্ষ টাকা আদায় হয়েছে। ১৯৯৫-৯৬ আর্থিক বছরে অনুরূপ সময়কালের মধ্যে আদায়ের পরিমাণ ছিল ৪০.৯৮ লক্ষ টাকা। ১-৪-৯৬ থেকে ২৮-২-৯৭ তারিখের মধ্যে ট্যাক্সির ভাড়া যেতে অস্বীকার করা/ড্রাইভারের দুর্ব্যবহার ইত্যাদি ২৩২টি ঘটনায় সংশ্লিষ্ট চালকদের কাছ থেকে ৯৩,৬৫০ টাকা জরিমানা বাবদ আদায় করা হয়েছে।

এ ছাড়াও বিভিন্ন শ্রেণীর গাড়ির ৬৭৩ জন ড্রাইভারের ড্রাইভিং লাইসেন্স বিভিন্ন অপরাধে 'পাঞ্চ' করা হয়েছে।

**১৬। হুগলি রিভার ব্রিজ কমিশনার্স (এইচ. আর. বি. সি.)**

এইচ. আর. বি. সি., দ্বিতীয় হুগলি সেতুর যা বর্তমানে বিদ্যাসাগর সেতু নামে পরিচিত এবং একটি গুরুত্বপূর্ণ জাতীয় সেতুরূপে স্বীকৃত, কার্যনির্বাহী সংস্থা। ১২-১০-৯২ তারিখ থেকে এই সেতু দিয়ে যানচলাচল শুরু হয়েছে।

৩১-১-১৯৯৭ তারিখ পর্যন্ত সময়ে মূল সেতুর ৯৯.৯৫ শতাংশ, কলকাতার দিকে সংযোগকারী রাস্তাগুলির ৯৯.৯৭ শতাংশ ও হাওড়ার দিকে সংযোগকারী রাস্তাগুলির ৯৯.৯৬ শতাংশ কাজ শেষ হয়েছে। বর্তমানে মূল সেতু ও সংযোগকারী রাস্তাগুলির শেষ পর্যায়ের বাকি কাজগুলি চলছে।

কলকাতা ও হাওড়ার রাস্তাগুলির সঙ্গে বিদ্যাসাগর সেতুকে যুক্ত করার জন্য নির্মীয়মাণ পরিপূরক রাস্তাগুলির ৮৬.৩০ শতাংশ কাজ ১৯৯৬ সালের মে মাস পর্যন্ত সময়ে সম্পূর্ণ হয়েছে। সমস্ত বকেয়া কাজ ১৯৯৮ সালে মার্চ মাসের মধ্যে সম্পূর্ণ করার চেষ্টা চলছে।

বর্তমানে এই সংস্থা (১) হাওড়া স্টেশন চত্বর ও হাওড়ার মহাত্মা গান্ধী রোড-এর সংযোগকারী রাস্তা তৈরি, (২) স্ট্র্যান্ড রোডে আরও একটি দু-সারি গাড়ি চলার উপযোগী কংক্রিটের রাস্তা তৈরি এবং (৩) খিদিরপুর সেতু সংলগ্ন চার-সারি গাড়ি চলার উপযুক্ত সেতুর (সংযোগকারী রাস্তাসহ) নির্মাণে নিযুক্ত আছে।

বিদ্যাসাগর সেতুর টোল আদায়ের ব্যবস্থা সেতুর হাওড়া-প্রান্তস্থ টোল প্লাজার মাধ্যমে চালু আছে। ৩১-১-১৯৯৭ তারিখ পর্যন্ত মোট ২৪,২২,৭২,৫৪৫ টাকা টোল হিসাবে আদায় হয়েছে। বর্তমানে দৈনিক টোল আদায়ের পরিমাণ প্রায় ২ লক্ষ ৭০ হাজার টাকা। প্রতিদিন ১৮,০০০ থেকে ২০,০০০ গাড়ি এই সেতু দিয়ে চলাচল করে।

এই সেতুতে একটি আধুনিক অগ্নিনির্বাপণ ব্যবস্থা যুক্ত করার পরিকল্পনা ফায়ার সার্ভিস বিভাগের সঙ্গে আলোচনার মাধ্যমে চূড়ান্ত রূপ দেওয়ার পর্যায়ে পৌঁছেছে।

শেষতঃ উল্লেখনীয় যে, এইচ. আর. বি. সি.-কে ও. ই. সি. এফ.-এর ঋণ সহায়তায় নির্মীয়মাণ ক্যালকাটা ট্রান্সপোর্ট ইনফ্রাস্ট্রাকচার ডেভেলপমেন্ট প্রোজেক্ট-এর রূপায়ণকারী সংস্থা হিসাবে মনোনীত করা হয়েছে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, দেশে কৃষির পরে পরিবহন ক্ষেত্রেই সবচেয়ে বেশি লোক নিযুক্ত আছে। এ-পর্যন্ত আমরা নৈমিত্তিক দৈনন্দিন পরিবহন পরিষেবা বজায় রাখার কাজেই নিজেদের নিযুক্ত রেখেছি। আমার দপ্তর বর্তমানে বিভিন্ন পরিকল্পনা প্রণয়ন ও সেগুলি ধাপে-ধাপে রূপায়ণের মাধ্যমে আরও কর্মসংস্থানের সুযোগ তৈরির চেষ্টা করছে, যেগুলি রূপায়িত হলে আমি নিশ্চিত যে, কেবলমাত্র ব্যক্তিবিশেষ নয়, সমগ্র সমাজ অর্থনৈতিক ও সামাজিকভাবে

উপকৃত হবে।

শিক্ষা, প্রযুক্তি ও সংস্কৃতির অগ্রগতির সঙ্গে সঙ্গে জীবন-যাপন প্রণালীর ধ্যানধারণারও পরিবর্তন ঘটে গেছে। এই পরিবর্তনের সঙ্গে তাল রাখতে যাত্রীসাধারণের জন্য ভ্রমণকে আরামদায়ক করা ও যাত্রাপথে অন্যান্য সুযোগ-সুবিধার ব্যবস্থা করা প্রয়োজন। যাত্রী পরিবহন পরিষেবা ক্ষেত্রে বহু বাস টার্মিনাস প্রয়োজনীয় সুযোগ-সুবিধার ব্যবস্থা ছাড়াই গড়ে উঠেছে। বিগত বছরগুলিতে স্বল্প ও দূরপাল্লার যাত্রাপথে মহিলাযাত্রীর সংখ্যা উল্লেখযোগ্যভাবে বৃদ্ধি পেয়েছে। বাস টার্মিনাসগুলিতে ন্যূনতম সুযোগ-সুবিধার ব্যবস্থা এখনই করা দরকার। শুধু তাই নয়, দূরপাল্লার যাত্রাপথের মাঝ-মাঝেও যাত্রী সাধারণ, যাত্রী ও পণ্য-পরিবহনকারী যানবাহনের চালক এবং ছোট গাড়ির চালকদের জন্যও সুযোগ-সুবিধার ব্যবস্থা করা প্রয়োজন। অন্যথায় পথের কষ্ট ভবিষ্যতে বিপদের কারণ হয়ে উঠবে। এ-ব্যাপারে শুধু পরিবহন দপ্তর নয়, জনস্বাস্থ্য দপ্তর এবং পৌর-বিষয়ক দপ্তরকেও যথেষ্ট মনোযোগ দিতে হবে। কেবলমাত্র সরকারের বিভিন্ন দপ্তরের যৌথ উদ্যোগেই একটি উন্নত পরিষেবা ব্যবস্থা গড়ে তোলা সম্ভব।

সবশেষে আমি এই সভার মাননীয় সদস্যদের দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই যে, আমার দপ্তর সমগ্র সমাজের পরিবহন-প্রয়োজন পূরণের লক্ষ্যে বহু কর্মসূচি ভবিষ্যতে গ্রহণ করবে, যেগুলিতে মাননীয় সদস্যগম ব্যাপক সমর্থন দিতে এগিয়ে আসবেন বলেই আমি বিশ্বাস করি।

উপরোক্ত বক্তব্যসহ আমি সভায় অনুমোদনের জন্য আমার দাবি পেশ করছি।

## DEMAND No. 13

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 4,44,35,000 be granted for expenditure under Demand No. 13, Major Head : "2045—Other Taxes and Duties on Commodities and Services", during the next financial year.

(This is inclusive of a total sum of Rs. 1,50,00,000 already voted on account)

## DEMAND No. 14

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 8,08,00,000 be granted for expenditure under Demand No. 14, Major Head : "2047—Other Fiscal Services", during the next financial year.

(This is inclusive of a total sum of Rs. 2,70,00,000 already voted on account)

## DEMAND No. 16

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 40,00,000 be granted for expenditure under Demand No. 16, Major Head : "2049—Interest Payments", during the next financial year.

(This is inclusive of a total sum of Rs. 14,00,000 already voted on account)

## DEMAND No. 18

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 38,65,00,000 be granted for expenditure under Demand No. 18, Major Head : "2052—Secretariat—General Services", during the next financial year.

(This is inclusive of a total sum of Rs. 12,90,00,000 already voted on account)

## DEMAND No. 19

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 38,08,60,000 be granted for expenditure under Demand No. 19, Major Head : "2053—District Administration", during the next financial year.

(This is inclusive of a total sum of Rs. 12,70,00,000 already voted on account)

(Printed Budget Speech of Shri Jyoti Basu on Demand Nos. 18 & 19 was laid on the Table.)

২। "২০৫২—সচিবালয় কৃত্যকসমূহ" এই হিসাব খাতে যে বরাদ্দ দাবি করা হয়েছে তা হল স্বরাষ্ট্র, অর্থ, বিচার, আইন, পৌর বিষয়ক, ভূমি ও ভূমি সংস্কার, পূর্ত, খাদ্য ও সরবরাহ বিভাগসমূহের সচিবালয় এবং সংশ্লিষ্ট অফিস সমূহের বেতন, রাহা খরচ, অফিস খরচ, ইত্যাদি সংক্রান্ত বার্ষিক ব্যয় নির্বাহের জন্য। আর "২০৫৩—জেলা প্রশাসন" এই হিসাব খাতে যে বরাদ্দ দাবি করা হয়েছে তা হল বিভাগীয় কমিশনার, জেলা শাসক এবং মহকুমা শাসকের অফিস সমূহের সকল শ্রেণীর কর্মচারির বেতন, রাহা খরচ, অফিস খরচ ইত্যাদি বার্ষিক ব্যয় নির্বাহের জন্য।

৩। ১৯৯৬-৯৭ সনে "২০৫২—সচিবালয় সাধারণ কৃত্যকসমূহ" এবং "২০৫৩—জেলা প্রশাসন" খাতে ব্যয় বরাদ্দ ছিল যথাক্রমে টা ৩৪,৪০,১৫,০০০ (চৌত্রিশ কোটি চল্লিশ লক্ষ পনের হাজার টাকা) এবং টাকা ৩৩,২৫,৬০,০০০ (তেত্রিশ কোটি পঁচিশ লক্ষ ষাট হাজার টাকা)

৪। মাননীয় অধ্যক্ষ মহাশয়,

পশ্চিমবঙ্গের জনসাধারণ আরও একবার আমাদের পক্ষে রায় দেওয়ায় রাজ্যবাসীকে একটি প্রগতিশীল, সংবেদনশীল এবং দায়িত্বশীল সরকার উপহার দেবার জন্য আমি নৈতিকভাবে দায়বদ্ধ। এমন একটি সরকার যা কিনা উন্নয়নমুখী সমাজের পরিবর্তনশীল চাহিদার সাথে তাল রাখতে পারে। যে সচিবালয় ও জেলা প্রশাসনের খরচের জন্য ১৮ ও ১৯ নং দাবি পেশ করা হচ্ছে, তা হল প্রশাসন যন্ত্রের চাবিকাঠি। জনগণের আশা আকাঙ্খার প্রতি লক্ষ্য রেখে, আমরা সর্বদাই দক্ষ বেং গতিশীল প্রশাসন গড়ে তুলতে আপ্রাণ চেষ্টা করেছি। স্বরাষ্ট্র (কর্মিবর্গ ও প্রশাসনিক সংস্কার) বিভাগ অন্যান্য কাজের সাথে আই. এ. এস., ডব্লু. বি. সি. এস. (একজিকিউটিভ), ডব্লু. বি. জেনারেল সার্ভিস-এর অন্তর্ভুক্ত অফিসারদের নিয়ামকের ভূমিকা পালন করে। যোগ্য লোক দিয়ে বিভিন্ন পদ পূরণ করা দক্ষ প্রশাসনের উল্লেখযোগ্য দিক। আমার সরকার তৃণমূল স্তর থেকে জেলা স্তর এবং সচিবালয় স্তর পর্যন্ত বিভিন্ন পদে "ঠিক কাজের জন্য সঠিক লোক" নিয়োগ করার চেষ্টা করেছে যাতে সরকারি নীতিগুলিকে কার্যে রূপায়িত করতে আন্তরিক ও দায়িত্বশীল সচেতনতা সৃষ্টি হয়।

৫। সরকারি কর্মচারী এবং অফিসারদের চাকুরি-জীবনের বিভিন্ন স্তরে প্রশিক্ষণের ব্যবস্থা করা অত্যন্ত জরুরি, যাতে তারা সরকারের সাম্প্রতিক নীতি, আইনকানুন ও বিভিন্ন পরিকল্পনা সম্বন্ধে এবং সেই পরিকল্পনা রূপায়ণের ধ্যানধারণা তথা উপায় সম্পর্কে সম্যক অবহিত থাকেন। এই কথা মনে রেখে বিধাননগরের প্রশাসনিক প্রশিক্ষণ কেন্দ্র নবাগত সরকারি কর্মচারিদের প্রশিক্ষণ দেবার ক্ষেত্রে এক উল্লেখযোগ্য ভূমিকা পালন করছে। এ ছাড়া সরকারের বিভিন্ন স্তরের কর্মচারিদের জন্য পুনঃপ্রশিক্ষণ ও কর্মরত অবস্থায় কর্মক্ষমতার মানোন্নয়নগত প্রশিক্ষণ দেওয়ার ব্যবস্থা করেছে। এর সাথে এই প্রশিক্ষণকেন্দ্র ইন্ডিয়ান অ্যাডমিনিস্ট্রেটিভ সার্ভিস, ওয়েস্ট বেঙ্গল সিভিল সার্ভিস (একজিকিউটিভ), ওয়েস্ট বেঙ্গল সিভিল সার্ভিস (জুডিসিয়াল) এবং ওয়েস্ট বেঙ্গল পুলিশ সার্ভিসের অফিসারদের জন্য যৌথভাবে ইন্ডাকশন ট্রেনিং কোর্সে-এর ব্যবস্থা করেছে। ১৯৯৬-৯৭ সালে এই প্রশিক্ষণ কেন্দ্র মোট ৭২টি শিক্ষাক্রম পরিচালনা করার কর্মসূচি নিয়েছিল। এই উদ্দেশ্যেই প্রশিক্ষণকেন্দ্রটি প্রয়োজনীয় কম্পিউটার প্রয়োজনীয় কম্পিউটার ব্যবস্থা দ্বারা সমৃদ্ধ।

৬। স্বরাষ্ট্র (কর্মিবর্গ ও প্রশাসনিক সংস্কার) বিভাগের একটি উল্লেখযোগ্য কাজ হল প্রশাসনিক সংস্কার, যার মধ্যে রয়েছে বিভিন্ন প্রশাসনিক ইউনিটের পুনর্বিন্যাস, বিভিন্ন প্রশাসনিক ইউনিটের জন্য যথোপযুক্ত পরিকাঠামোর ব্যবস্থা করা এবং সরকারি কর্মচারিদের মধ্যে প্রশাসনিক সততার উচ্চমান বজায় রাখা।

প্রশাসনিক ইউনিটগুলি পুনর্বিন্যাসের অংশ হিসেবে ইতিপূর্বেই মাননীয় সদস্যদের জানানো হয়েছে যে, উত্তর চব্বিশ পরগনা জেলায় বিধাননগর, মেদিনীপুর জেলায় খড়গপুর, নদীয়া জেলায় তেহট্ট এবং দক্ষিণ চব্বিশ পরগনা জেলায় ক্যানিং, কাকদ্বীপ এবং বারুইপুর এই মোট ছয়টি নতুন মহকুমা ১৯৯৬ সালের ১লা জানুয়ারি থেকে কাজ করতে শুরু করেছে। পূর্বে এই সভাতে উল্লিখিত প্রতিশ্রুতি অনুযায়ী দক্ষিণ দিনাজপুর জেলার গঙ্গারামপুর (যার

মহকুমা সদল বুনিয়াদপুর) ১৯৯৭ সালের ১লা জানুয়ারি থেকে কাজ করতে শুরু করেছে। মাননীয় সদস্যদের আমি জোরের সাথে বলতে চাই যে, আমাদের সীমিত আর্থিক ক্ষমতার মধ্যেও আমরা এই নতুন মহকুমা সদরগুলিতে তাদের প্রয়োজন অনুযায়ী প্রশাসনিক পরিকাঠামো গড়ে তুলবার ঐকান্তিক প্রচেষ্টা চালিয়ে যাচ্ছি। এই প্রশাসনিক পরিকাঠামোর মধ্যে রয়েছে নতুন গৃহ নির্মাণ, সরকারি অফিসার এবং কর্মচারী নিয়োগ এবং অপরাপর প্রয়োজনীয় পরিষেবার ব্যবস্থা করা যাতে এইসব এলাকার মানুষ নতুন মহকুমা সদর স্থাপনের সুযোগ পরিপূর্ণভাবে আদায় করতে পারে। আগামী নবম পঞ্চবার্ষিক পরিকল্পনায় এইসব নতুন মহকুমা সদরগুলিতে প্রশাসনিক ভবন নির্মাণের জন্য প্রয়োজনীয় সংস্থান রাখা হয়েছে। এতদ্ব্যতীত যেসব প্রশাসনিক ভবন নির্মাণের কাজ এবং সরকারি অফিসারদের জন্য আবাসন নির্মাণের কাজ পূর্বেই শুরু হয়েছে, সেগুলির জন্যও নবম পঞ্চবার্ষিক পরিকল্পনায় আর্থিক সংস্থানের ব্যবস্থা রাখা হয়েছে। বিগত ১৯৯৬-৯৭ আর্থিক বছরে, জেলা এবং মহকুমা স্তরে প্রশাসনিক ভবন এবং আবাসন নির্মাণের জন্য ২০৩.২৫ লক্ষ টাকার সংস্থান রাখা ছিল।

৭। সরকারি কাজে যথাসাধ্য সম্ভব বাংলাভাষা চালু করার জন্য আমরা দায়বদ্ধ। আমি খুব আনন্দের সাথে আপনাকে জানাচ্ছি যে, এর মধ্যেই দক্ষিণ চব্বিশ পরগনা, বাঁকুড়া, জলপাইগুড়ি, বীরভূম, বর্ধমান, নদীয়া, মুর্শিদাবাদ, কুচবিহার, হুগলি এবং মালদা জেলায় নিম্ন আদালতগুলিতে পুরোপুরি বাংলায় কাজ চালু হয়েছে। এ ছাড়াও সরকার যতগুলি সম্ভব লোক আদালত এবং আইনগত সাহায্য শিবির বসানোর ব্যবস্থা করেছে যাতে এই রাজ্যে সাধারণ মানুষও ন্যায় বিচারের স্বাদ পেতে পারেন। এই প্রসঙ্গে উল্লেখ করা যেতে পারে যে, ১৯৯৬-৯৭ সালে বিভিন্ন জেলায় যে লোকআদালত বসেছিল তাতে টাকার অঙ্কে তিন কোটিরও বেশি টাকার ক্ষতিপূরণের রায়দান করা হয়েছে।

৮। সংবেদনশীল সরকারের সব থেকে জরুরি দায়িত্ব হল মানুষের বিভিন্ন অভিযোগের সমাধান করা। আমি আনন্দের সঙ্গে জানাচ্ছি যে, আমাদের সরকার এই রাজ্যে একটি সুগ্রথিত. ত্রিস্তর পঞ্চায়েত ব্যবস্থা রূপায়ণের মাধ্যমে এত নিপুণভাবে ক্ষমতার বিকেন্দ্রীকরণে সমর্থ হয়েছে যে, তৃণমূল স্তরেই অধিকাংশ মানুষের অভিযোগের সমাধান হয়ে যাচ্ছে। সচিবালয় স্তরে আমরা যে সব অভিযোগ পাই, সেগুলির সত্বর সমাধানের জন্য সংশ্লিষ্ট দপ্তরে পাঠিয়ে দেওয়া হয়। এর পরেও জেলাস্তরে প্রতি সপ্তাহের একটি দিন নির্দিষ্টভাবে পৃথক করে রাখা হয়, যেদিন সরকারি অফিসাররা সরকারি কাজে বাইরে যান না বা কোনও মিটিংয়েও বসেন না যাতে করে গ্রামের প্রত্যন্ত এলাকা থেকে আসা মানুষের অভিযোগ সংশ্লিষ্ট অফিসাররা নিজেরাই শুনতে পারেন। জেলাস্তরে একজন অফিসারকে এই কাজটি সংহত করার জন্য বসানো হয়েছে যিনি মানুষের কাছে "পাবলিক গ্রিভান্সেস অফিসার" বলে পরিচিত।

৯। প্রশাসনে দুর্নীতি রোধে সতর্কতামূলক ও শাস্তিমূলক ব্যবস্থা গ্রহণের প্রয়োজনীয়তা সম্পর্কে আমার সরকার সম্পূর্ণ সজাগ। জনগণের জন্য নির্দিষ্ট যে কোনও পরিষেবার ক্ষেত্রে আমার সরকার দুর্নীতি রোধ করার জন্য নিরলস চেষ্টা চালিয়ে যাচ্ছে। পশ্চিমবঙ্গ ভিজিলেন্স কমিশন দুর্নীতি রোধের ক্ষেত্রে সদাসতর্ক প্রহরীর ন্যায় কাজ করে চলেছে এবং দুর্নীতি ও অসদাচারণের বিভিন্ন অভিযোগ সম্বন্ধে তদন্ত করে সরকারকে সহায়তা করেছে। ১৯৯৬ সালে

কমিশন ২২৪টি অভিযোগের ক্ষেত্রে প্রাথমিক তদন্ত সম্পন্ন করেছে, ৬৩টি ক্ষেত্রে বিভাগীয় তদন্তের সুপারিশ করেছে এবং ছটি ক্ষেত্রে অভিযোগ মুক্তির সুপারিশ করেছে।

১০। ১৯৬৫ সালের ৪ঠা মার্চ তারিখের ২২১-জি. এ. সি. নং রেজলিউশনে গৃহীত সংকল্প অনুযায়ী ভিজিলেন্স কমিশনের বার্ষিক বিবরণী ও তার উপর সরকারের বিস্তারিত ব্যাখ্যা সহ স্মারকলিপি রাজ্য সরকারের বিধানসভায় পেশ করতে হয়। ১৯৮৭ ও ১৯৮৮ সালের অনুরূপ বিবরণী (রাজ্য সরকারের ব্যাখ্যাযুক্ত স্মারকলিপি সমেত) ১৯৯৬ সালের জুলাই মাসে বিধানসভায় দাখিল করা হয়েছে। ১৯৮৯ এবং ১৯৯০ সালের সংশ্লিষ্ট বিবরণী বিধানসভার বর্তমান অধিবেশন চলা কালেই পেশ করা হবে।

রাজ্য সরকার ভিজিলেন্স কমিশনের বার্ষিক বিবরণী ও তার উপর সরকারের ব্যাখ্যা যথাসময়ে পেশ করতে পারেনি। এর কারণ হল, ভিজিলেন্স কমিশন যে সব অভিযোগ পেয়ে থাকে, সেগুলির ব্যাপারে সচিবালয়, অধিকার ও আঞ্চলিক দপ্তরগুলি থেকে পুঙ্খানুপুঙ্খ তথ্য আনাতে হয় এবং শাস্তি বিধান করার ক্ষমতা আছে এমন সংশ্লিষ্ট কর্তৃপক্ষের কাছ থেকে এই সব তথ্যের উপর মতামত জানতে হয়। শাস্তি বিধানের অধিকারী যে সব আইন সম্মত কর্তৃপক্ষ আছেন, তারাও আবার তাদের মতামত দেবার আগে এ-ব্যাপারে তাদের আঞ্চলিক দপ্তরগুলির মতামত যাচাই করে থাকেন।

যাহোক, সরকার এই বার্ষিক বিবরণী দ্রুত পেশ করার জন্য সবরকমের চেষ্টা চালাচ্ছে। এই উদ্দেশ্যে, মুখ্যসচিব বিভিন্ন শাস্তি প্রদানকারী কর্তৃপক্ষগুলির সঙ্গে প্রায়শই আলোচনা করছেন এবং স্বরাষ্ট্র (কর্মিবর্গ ও প্রশাসনিক সংস্কার) দপ্তর রাজ্য সরকারের ব্যাখ্যা সম্বলিত স্মারকলিপি তৈরির অগ্রগতির ব্যাপারটি নিয়মিত তদারকি করছে।

১১। এই বাজেটে অন্য কয়েকটি দপ্তর যথা ভূমি ও ভূমিরাজস্ব, স্বরাষ্ট্র, পূর্ত, অর্থ, আইন, খাদ্য ও সরবরাহ ইত্যাদি বিভাগের সচিবালয় সংক্রান্ত আর্থিক বরাদ্দ যুক্ত আছে। উল্লিখিত দপ্তরগুলির মন্ত্রী মহোদয়রা যখন নিজ নিজ বাজেট পেশ করবেন তখন তাদের বিভাগীয় কার্যাবলীর বিস্তৃত বিবরণী দেবেন।

১২। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বলে আমি বিধানসভায় ১৮ নং দাবির অধীনে মুখ্যখাত "২০৫২ সচিবালয় সাধারণ কৃত্যকসমূহ" বাবদটা ৩৮,৬৫,০০,০০০ (আটত্রিশ কোটি পয়ষট্টি লক্ষ টাকা) এবং ১৯ নং দাবির অধীন মুখ্যখাত "২০৫৩ জেলা প্রশাসন" বাবদ টা ৩৮,০৮,৬০,০০০ (আটত্রিশ কোটি আট লক্ষ ষাট হাজার টাকা) মঞ্জুর করার জন্য সভার কাছে প্রস্তাব রাখছি।

## DEMAND No. 20

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 28,74,79,000 be granted for expenditure under Demand No. 20, Major Head : "2054—Treasury and Accounts Administration", during the next financial year.

(This is inclusive of a total sum of Rs. 9,60,00,000 already voted on account)

**DEMAND No. 21**

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 6,62,35,00,000 be granted for expenditure under Demand No. 21, Major Head : "2055—Police", during the next financial year.

(This is inclusive of a total sum of Rs. 2,20,80,00,000 already voted on account)

(Printed Budget Speech of Shri Buddhadeb Bhattacharjee on Demand No. 21 laid on the Table was taken as read)

এই একই খাতে ১৯৯৬-৯৭ সালে ৫,৫৪,০৩,২০,০০০ (পাঁচশ চুয়ান্ন কোটি তিন লক্ষ কুড়ি হাজার) টাকা মঞ্জুর করা হয়েছিল। প্রশাসনিক কাঠামোকে শক্তিশালী করার প্রয়োজনে কর্মচারিদের বেতন ও ভাতা বৃদ্ধি, পুলিশের ব্যবহারের জন্য গাড়ি ও অত্যাবশ্যক সাজ-সরঞ্জাম ক্রয়, নতুন পদ সৃষ্টি ইত্যাদি বাবদ আরও বেশি সংস্থান রাখার জন্য বিগত বছরের তুলনায় ১৯৯৭-৯৮ সালে ব্যয় বৃদ্ধি পেয়েছে।

রাজ্যের সীমান্তবর্তী অঞ্চলে বিশষত উত্তরবঙ্গের দার্জিলিঙ, জলপাইগুড়ি ও কোচবিহার জেলার পরিস্থিতি সম্পর্কে প্রথমেই মাননীয় সদস্যদের দৃষ্টি আকর্ষণ করা যথাযথ হবে। যে কোনও প্রকারের জাতিগত, নৃতাত্বিক গোষ্ঠীগত এবং সম্প্রদায়গত উত্তেজনা বা সমস্যা থেকে মুক্ত এক শান্তিপূর্ণ ও সুসংহত আইন-শৃঙ্খলা পরিস্থিতি রাজ্যজুড়ে সুনিশ্চিত করার ঐকান্তিক প্রয়াস সরকারের তরফে নেওয়া হয়েছে।

রাজ্যের বাইরের কিছু কিছু ঘটনার প্রভাব এ রাজ্যেও পড়েছে। কয়েকটি জঙ্গি-গোষ্ঠী আইন-শৃঙ্খলা পরিস্থিতি বিঘ্নিত করার জন্য উত্তরবঙ্গের জেলাগুলিতে প্রবেশ করার চেষ্টা করে চলেছে। এইসব সন্ত্রাসবাদী গোষ্ঠী তাদের অত্যাধুনিক অস্ত্রের সাহায্যে বেশ কিছু ক্ষেত্রে হিংসার পথ অবলম্বন করেছে। আমরা এই বিষয়ে সচেতন এবং এই ধরনের কার্যকলাপকে দমন করার জন্য সকল প্রকার প্রয়োজনীয় পদক্ষেপ গ্রহণ করেছি।

কিছুদিন থেকেই ভুটানে বসবাসকারী নেপালি ভাষাভাষী জনগোষ্ঠীর বিষয়টি আমাদের কাছ এক কঠিন সমস্যা হয়ে দেখা দিয়েছে। এইসব "উদ্বাস্তু"র পুনর্বাসনের বিষয়টি নেপাল ও ভুটান দু'টি দেশকে যৌথভাবে নিষ্পত্তি করতে হবে। এই রকম উদ্বাস্তুদের অনেকেই সাময়িকভাবে উত্তরবঙ্গের বিভিন্ন জেলায় আশ্রয় গ্রহণ করেছেন। ফলে নেপাল ও ভুটানের সীমান্তবর্তী জলপাইগুড়ি ও দার্জিলিঙ দু'টি জেলাতেই কিছু সমস্যার সৃষ্টি হচ্ছে। বিষয়টির শান্তিপূর্ণ সমাধানের জন্য আমরা ভারত সরকারের সঙ্গে আলাপ-আলোচনা চালিয়ে যাচ্ছি।

এখানে আমি মাননীয় সদস্যদের অবহিত করতে চাই যে, কিছু জাতীয়তা-বিরোধী ও বিচ্ছিন্নতাবাদী শক্তি এই সব জেলায় মাথা তুলে দাঁড়ানোর চেষ্টা করছে কিন্তু তারা সফল হয়নি। আমাদের সরকার এই সব ঘটনা সম্বন্ধে সম্পূর্ণ সচেতন এবং প্রয়োজনমতো উপযুক্ত ব্যবস্থা নেওয়া হচ্ছে। একই সঙ্গে আমি উল্লেখ করতে চাই যে, উত্তরবঙ্গের বিভিন্ন জেলার অর্থনৈতিক উন্নয়নে সরকার গভীর মনোযোগ দিচ্ছে।

দার্জিলিঙের পরিস্থিতি যখন মোটামুটি শান্তিপূর্ণ তখন পৃথক এক রাজ্যের দাবি আবার মাথাচাড়া দিয়েছে। যেহেতু আমরা বিশ্বাস করি, দার্জিলিঙ আমাদের রাজ্যেরই এক অবিচ্ছেদ্য অংশ তাই আমরা বিচ্ছিন্নতাবাদী শক্তির চাপের কাছে কোনওরকমভাবে মাথা নত করতে পারি না। স্বাভাবিকভাবেই এই বিষয়ে কোনও সমঝোতা হতে পারে না। তবে দার্জিলিঙ গোর্খা পার্বত্য পরিষদের সঙ্গে আমরা যে কোনও সমস্যা নিয়ে আলোচনায় বসতে প্রস্তুত। দার্জিলিঙের পার্বত্য অঞ্চলে বসবাসকারী জনগণের অর্থনৈতিক, সামাজিক, শিক্ষাগত এবং সাংস্কৃতিক উন্নয়ন সাধরেনর জন্য উন্নয়ন-খাতে অধিকতর অর্থ মঞ্জুর করে আমরা পরিষদকে শক্তিশালী করার চেষ্টা করছি। রাজ্য সরকারের বিভাগগুলির অধিকাংশই ইতিমধ্যে পরিষদের আওতাভুক্ত হয়েছে। পরিষদকে আরও কার্যকর করে তোলার জন্য আমরা আরও ক্ষমতা দিতে প্রস্তুত। পারস্পরিক আলোচনার মাধ্যমেই শুধু তা করা যেতে পারে। আমরা মনে করি যে স্বশাসিত পরিষদকে সাফল্যমন্ডিত করে তুলতে দার্জিলিঙে গোর্খা পার্বত্য পরিষদ এবং রাজ্য সরকার উভয়ের একযোগে কাজ করা উচিত।

ভারত-বাংলাদেশ সীমান্ত বিষয়ে আমি বিধানসভার মাননীয় সদস্যদের জানাতে চাই যে, সীমান্ত বরাবর পরিস্থিতি সাধারণভাবে শান্তিপূর্ণ রয়েছে। বিভিন্ন সময়ে সংঘটিত ডাকাতি, খুন ও চুরির কিছু বিচ্ছিন্ন ঘটনার উপর বিশেষভাবে নজর রাখা হচ্ছে। মাঝে মাঝে সীমান্ত-রক্ষী বাহিনীর জওয়ানদের বিরুদ্ধে স্থানীয় মানুষের কিছু কিছু অভিযোগ আমরা পেয়েছি। পঞ্চায়েতের প্রতিনিধিবৃন্দ, স্থানীয় প্রশাসনের আধিকারিকবৃন্দ, সীমান্তরক্ষী বাহিনীর কর্মকর্তাদের নিয়ে স্থানীয় পর্যায়ে গঠিত সমন্বয় কমিটিগুলি সন্তোষজনকভাবে কাজ করছে এবং এই ধরনের সমস্যাগুলির সমাধানে যথাযোগ্য পদক্ষেপও নিচ্ছে। সীমান্ত অঞ্চলের পরিস্থিতি পর্যালোচনা করার জন্য কলকাতাস্থিত উচ্চপদস্থ আধিকারিকেরাও সমন্বয় সমিতির বৈঠক নিয়মিত করে থাকেন।

আন্তর্জাতিক সীমান্ত বরাবর বেড়া দেওয়ার কাজ চলছে। তাবে সীমান্তের কোনও কোনও জায়গায় ঘনবসতির দরুন উদ্ভূত সমস্যার জন্য কাজ শেষ করতে দেরি হচ্ছে। আমরা মনে করি যে বেড়া দেওয়ার কাজ শেষ করতেই হবে কিন্তু পাশাপাশি স্থানীয় বাসিন্দাদের স্থানান্তরকরণ ও পুনর্বাসন নিয়ে দুর্ভোগ যত কম হয় সে দিকেও নজর রাখতে হবে। এ ব্যাপারে যে-সব বকেয়া বিষয় আছে ভারত সরকারের সঙ্গে আলোচনাক্রমে সেগুলি ঠিক করা হচ্ছে। এক্ষেত্রে ভারত সরকারের কাছ থেকে আমরা সক্রিয় সহযোগিতা পাচ্ছি। পঞ্চায়েত প্রশাসনের নেতৃত্বে স্থানীয় স্তরের সমন্বয় কমিটিগুলিও আমাদের এই প্রচেষ্টায় যুক্ত আছে।

আমাদের নিরন্তর প্রচেষ্টার ফলে সাম্প্রদায়িক ও মৌলবাদী শক্তিগুলি এ রাজ্যে শিকড় বিস্তার করতে পারেনি। কয়েকটি বিক্ষিপ্ত ঘটনা বাদ দিয়ে সকল ধর্মের মানুষ এ রাজ্যে শান্তিতে বসবাস করছেন। এই সুযোগে আমরা আবার অঙ্গীকার করতে চাই যে, যে-কোনও মূল্যে আমরা সাম্প্রদায়িক সম্প্রীতি ও সৌহার্দ্য বজায় রাখব। এ রাজ্যে শান্ত ও সাম্প্রদায়িক সম্প্রীতি বজায় থাকার মূলে রয়েছেন এখানকার জনসাধারণ। মৌলবাদী শক্তিগুলির প্ররোচনা সত্ত্বেও তারা দৃষ্টান্তমূলক সংযমের পরিচয় দিয়েছেন।

আমরা জানি যে, আনন্দমার্গীদের মতো কিছু সন্ত্রাসবাদী গোষ্ঠী ধর্মের বেশে বিচ্ছিন্নতাকামী ও উগ্রপন্থী কার্যকলাপের মাধ্যমে এ রাজ্যে বিশৃঙ্খলা ঘটাতে চাইছে। এদের কার্যকলাপ বন্ধ করতে আমাদের সরকার সম্ভাব্য সকল পদক্ষেপ গ্রহণ করেছে।

১৯৯৫-র শেষের দিকে পুরুলিয়ার মতো একটি শান্তিপূর্ণ জেলা বিমান থেকে অস্ত্রবর্ষণের ঘটনায় আলোড়িত হয়। এই ঘটনায় কিছু আন্তর্জাতিক সংস্থা জড়িত আছে বলে দেখা যাচ্ছে। কিছু সন্দেহভাজন ব্যক্তিকে পুলিশ হেফাজতে নিয়ে গিয়ে তাদের বিরুদ্ধে আইনানুগ ব্যবস্থা গ্রহণ করা হয়েছে, পরে মামলাটি সি. বি. আই.-কে হস্তান্তর করা হয়। এ ব্যাপারে সি. বি. আই. যথাযথ ব্যবস্থা নিচ্ছে বলে আমি মনে করি।

কিছুদিন আগের একটি ঘটনার উল্লেখ করতে আমি বেদনা অনুভব করছি। মুর্শিদাবাদের কয়েকটি শিশুকে সৌদি আরব থেকে ফেরত পাঠিয়ে দেওয়া হয়েছে। মুম্বই থেকে তাদের এ রাজ্যে নিয়ে আসা হয়েছে এবং নিজ নিজ বাবা, মা-এর কাছে তাদের পাঠিয়ে দেওয়া হয়েছে। [illegible]পারে পশ্চিমবঙ্গের সি. আই. ডি. যে তদন্ত চালিয়েছে, তাতে দেখা গেছে যে কিছু বি[illegible]র্জিত ব্যক্তি ভিক্ষা করানোর উদ্দেশ্যে তাদের সৌদি আরবে নিয়ে গিয়েছিল। অনুমান করা হচ্ছে এই সমস্ত শিশুদের বাবা, মা ও অভিভাবকদের টাকার প্রলোভন দেখানো হয়েছিল। এ বিষয়ে মামলা রুজু করা হয়েছে এবং ৩ জনকে গ্রেপ্তারও করা হয়েছে। তদন্ত শেষ হলে ভারত সরকারের সঙ্গে পরামর্শক্রমে রাজ্য সরকার এই ব্যাপারে যথাযথ ব্যবস্থা নেবে, যাতে ভবিষ্যতে এই ধরনের দুর্ভাগ্যজনক ঘটনার পুনরাবৃত্তি না ঘটে।

বিচ্ছিন্নভাবে আইন-শৃঙ্খলা পরিস্থিতির ব্যাখ্যা করা যায় না। যে দেশ বেকার সমস্যা, তীব্র দারিদ্র এবং ধনী ও দরিদ্রের সম্পদের আকাশ-পাতাল বৈষম্যে জর্জরিত সে দেশে একটি আদর্শ পরিস্থিতির কথা চিন্তা করা যায় না। বৈদ্যুতিক ও অন্যান্য জনপ্রিয় মাধ্যমের সাহায্য নিয়ে বহুজাতিক সংস্থাসহ বৃহৎ ব্যবসায়িক সংস্থাগুলি যে নিরন্তর প্রচার চালিয়ে যাচ্ছে তার দ্বারা পরিপুষ্ট আজকের ভোগবাদের কথা আমরা অস্বীকার করতে পারি না। চলচ্চিত্রে যে সমস্ত হিংসামূলক ঘটনার প্রদর্শন হচ্ছে, সমগ্র সমাজের উপর, বিশেষত নতুন প্রজন্মের উপর তার ক্ষতিকর প্রভাব অবশ্যই পড়েছে। আইন-শৃঙ্খলা রক্ষার প্রশ্নে যে প্রয়াস আমরা নিচ্ছি, তা এই সমস্ত আর্থ-সামাজিক পরিস্থিতির দ্বারা সীমাবদ্ধ। আইন-শৃঙ্খলা রক্ষার ক্ষেত্রে রাজ্য সরকারের কার্যধারা এই প্রেক্ষাপটেই বিচার করতে হবে। অপরাধমূলক ঘটনা যাতে কম ঘটে সে-ব্যাপারে আমরা যথাসাধ্য চেষ্টা করছি। দেশের বিভিন্ন রাজ্য থেকে পাওয়া অপরাধ-পরিসংখ্যানের বিশ্লেষণ করলে এর সমর্থন পাওয়া যাবে। গত বছরের তুলনায় অপরাধের

মাত্রা কমিয়ে আনতে আমরা সক্ষম হয়েছি। উল্লেখ্য, ভারতীয় দন্ডবিধির অধীনে নথিভুক্ত আদালতগ্রাহ্য অপরাধের সংখ্যা জেলাগুলিতে ১৯৯৬ সালে কমে ৫৬,৭২৩-এ দাঁড়ায়, ১৯৯৫ সালে এই সংখ্যা ছিল ৫৭,৭৪২।

অবশ্য আত্মসন্তুষ্টির কোনও কারণ নেই। সম্প্রতি হুগলি ও মুর্শিদাবাদ জেলায় দু'টি মর্মান্তিক ঘটনা ঘটেছে। হুগলি জেলার ভদ্রেশ্বর থানার ভারপ্রাপ্ত অফিসার ১৯. ২. ৯৭-তে একদল দুষ্কৃতিকে গ্রেফতার করতে গিয়ে তাদের হাতে নৃশংসভাবে খুন হন। দলের অধিকাংশ অপরাধী ধরা পড়েছে এবং তাদের বিরুদ্দে আদালতে মামলা রুজু করা হয়েছে। গত ১৪.৩.৯৭-তে মুর্শিদাবাদ জেলার ডোমকল থানার একজন হেড-কনস্টেবল তার পুলিশ সহকর্মিদের নিয়ে দু'দল গ্রামবাসীর মধ্যে বিবাদের ঘটনায় হস্তক্ষেপ করতে যান। সেখানে একদল দুষ্কৃতি আগ্নেয়াস্ত্র ও বোমা নিয়ে হেড-কনস্টেবলের উপর হামলা চালায়। গুরুতরভাবে আহত হওয়ার ফলে তিনি মারা যান। পুলিশ ইতিমধ্যেই তদন্ত শুরু করেছে এবং অপরাধীদের বিরুদ্ধে আইনানুগ ব্যবস্থা নেওয়ার তৎপরতা চালাচ্ছে। যদিও শোক-সন্তপ্ত পরিবারগুলির ক্ষতি কোনওভাবেই পূরণ হওয়ার নয়, তবু রাজ্য সরকার প্রতিটি পরিবারকে ২ লক্ষ টাকা আর্থিক সাহায্য অনুমোদন করেছে।

ন্যাশনাল হাইওয়েগুলিতে এবং ট্রেনে যে-সব ডাকাতি, রাহাজানি ও চুরির ঘটনা ঘটেছে, সে ব্যাপারেও রাজ্য সরকার সজাগ আছে। এই ধরনের অপরাধমূলক তৎপরতা দমনের জন্য সমস্ত প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়া হচ্ছে। সাধারণভাবে অপরাধমূলক কাজকর্ম দমনের উদ্দেশ্যে প্রশাসনকে সঠিক পথে চালনা করার ক্ষেত্রে ব্যবস্থাদি নিয়ে বিচার-বিশ্লেষণ চলছে।

দাঙ্গা এবং ঐ ধরনের পরিস্থিতির মোকাবিলার উদ্দেশ্যে গঠিত কলকাতা পুলিশের র‍্যাপিড অ্যাকশন ফোর্সের কাজকর্ম প্রশংসনীয়। বিগত সাধারণ নির্বাচনে এই বাহিনীর পরিষেবাকে সাফল্যজনকভাবে কাজে লাগানো হয়েছে। স্পর্শকাতর এলাকাগুলিতে আইন-শৃঙ্খলা পরিস্থিতির বিপর্যয় রখতেও এই বাহিনীকে ব্যবহার করা হয়।

নারীঘটিত অপরাধ-প্রতিরোধে দ্রুত ব্যবস্থা নেওয়ার জন্য গঠিত মহিলাদের অভিযোগ-প্রতিকার সেল কলকাতায় সক্রিয় রয়েছে এবং এর দ্বারা বেশ কিছু সুফল পাওয়া যাচ্ছে। ১৯৯৬ সালে শহরে ৮টি পণজনিত কারণে মৃত্যুর ঘটনা নথিভুক্ত হয়েছে ও সংশ্লিষ্ট সবাইকে ধরা হয়েছে এবং অভিযোগ-পত্র (চার্জশিট) পেশ করা হয়েছে। রাজ্য সরকার প্রতিটি জেলায় এই ধরনের সেল গঠনের ব্যাপারে গুরুত্ব সহকারে চিন্তাভাবনা করছে। রাজ্য গোয়েন্দা শাখার মহিলাদের অভিযোগ-প্রতিকার সেলটিও ভালভাবেই কাজ করে চলেছে। নির্যাতিতা মহিলারা ব্যক্তিগতভাবে রাজ্য গোয়েন্দা সদর দপ্তরে যোগাযোগ করলে তাদের অভিযোগ শোনা হয়, আবেদনগুলি ভালভাবে দেখা হয় এবং প্রয়োজন অনুসারে দ্রুত তদন্তের ব্যবস্থা নেওয়া হয়। এই সেলের কাজকর্মের উন্নতি ঘটানোর জন্য একজন মহিলা উপ-আরক্ষা-অধীক্ষককে দায়িত্ব দেওয়া হয়েছে।

মর্গের অবস্থার ও ফরেনসিক বিজ্ঞান গবেষণাগারের কাজকর্মের উন্নতির বিষয়ে সুপারিশ করার জন্য বিশেষজ্ঞদের নিয়ে একটি কমিটি তৈরি করা হয়েছে। কমিটি এ পর্যন্ত একগুচ্ছ

সুপারিশ পেশ করেছে। কাঁটাপুকুর পুলিশ মর্গের সংস্কারের জন্য রাজ্য সরকার ইতিমধ্যেই অর্থ মঞ্জুর করেছে এবং কাজও চলছে। কমিটি এখন জেলাগুলির মর্গের অবস্থা মর্গের অবস্থা পরীক্ষা করে দেখছে। এ ব্যাপারে স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের অংশগ্রহণকে সুনিশ্চিত করা হচ্ছে।

অপরাধ-অনুসন্ধানের ক্ষেত্রে ফরেনসিক বিজ্ঞান গবেষণাগারগুলি অত্যন্ত গুরুত্বপূর্ণ ভূমিকা পালন করে। কমিটি এই গবেষণাগারগুলির মানোন্নয়নের সুপারিশ করেছে। মানোন্নয়নের এই প্রস্তাবগুলি বিভাগের বিবেচনাধীন রয়েছে। জলপাইগুড়ি জেলায় অবস্থিত আঞ্চলিক গবেষণা-গারটিকেও সমৃদ্ধ করা হচ্ছে। উল্লেখ্য, ১৯৯৬ সালে গবেষণাগারটি ২৫,২৫৬টি প্রদর্শসমন্বিত ২৭০৮টি ক্ষেত্রে পরীক্ষার কাজ করেছে, যেখানে পূর্ববর্তী বছরে ১৬,৯৯৩টি প্রদর্শসমন্বিত ২৬৯৪টি ক্ষেত্রে পরীক্ষার কাজ সম্পন্ন করেছিল।

রাজ্য মানবাধিকার কমিশন গঠনের ক্ষেত্রে দেশের অন্যতম প্রথম রাজ্য হওয়ার সুবাদে রাজ্য সরকার অগ্রণী ভূমিকার সম্মান লাভ করেছে। জেলাগুলিতে এবং শহর কলকাতার সকল সংশ্লিষ্ট কর্তৃপক্ষের কাছে নির্দেশ পাঠানো হয়েছে যাতে পুলিশ অথবা বিচার বিভাগের হেফাজতে যে কোনও মৃত্যু ও ধর্ষণের ঘটনাকে ২৪ ঘন্টার মধ্যে জাতীয় মানবাধিকার কমিশন ও রাজ্য মানবাধিকার কমিশনকে স্বতপ্রবৃত্ত হয়ে জানানো হয়। এই ধরনের অপরাধ নিয়ন্ত্রণের উদ্দেশ্যে এই পদক্ষেপ নেওয়া হয়েছে। ১৯৯৬ সালে হাজতে মৃত্যুর ঘটনা ধরলে দেখা যায় পুলিশ হাজত ও জেল হাজতে এই মৃত্যুর সংখ্যা যথাক্রমে ২৪ ও ৪৫। নাগরিকদের অধিকার যাতে সুরক্ষিত রাখা যায় সে বিষয়ে সংশ্লিষ্ট সমস্ত কর্তৃপক্ষের কাছে নির্দেশ পাঠানো হয়েছে। এর মানে অবশ্যই এই নয় যে পুলিশ প্রশাসনকে সরকার কোনও ভুল সংকেত পাঠাচ্ছে। এটা স্পষ্ট করে দেওয়া হয়েছে যে মানবাধিকার রক্ষা করার পাশাপাশি অপরাধীদের বিরুদ্ধে দেশের আইন অনুযায়ী যথাযথ ব্যবস্থা যেন অবশ্যই নেওয়া হয়। সমাজবিরোধীদের ক্ষেত্রে আইনানুগ ব্যবস্থা গ্রহণে শৈথিল্য প্রদর্শনের কোনও অবকাশ নেই।

জাতীয় মানবাধিকার কমিশনের প্রতিষ্ঠার শুরু থেকেই রাজ্য সরকার তাদের ও রাজ্য মানবাধিকার কমিশনের সঙ্গে নিবিড় সহযোগিতা সহকারে কাজ করে চলেছে। বেশ কয়েকটি ঘটনায় রাজ্য মানবাধিকার কমিশনের সুপারিশকরণে রাজ্য। সরকার হাজতে মৃত ব্যক্তির নিকট আত্মীয়দের ক্ষতিপূরণ দিয়েছে। এরকম আরও কতকগুলি ক্ষতিপূরণ দানের প্রস্তাব রাজ্য সরকারের বিবেচনাধীন রয়েছে। রাজ্য মানবাধিকার কমিশন ১৯৯৬ সালের এপ্রিল থেকে ঐ বছরের ডিসেম্বর পর্যন্ত ৩৯টি সুপারিশ করেছে। তার মধ্যে ৩০টি ক্ষেত্রে দ্রুত ব্যবস্থা নেওয়া হয়েছে এবং বাকিগুলি সক্রিয়ভাবে সরকারের বিবেচনাধীন রয়েছে। পুলিশ হাজতে মৃত্যুর জন্য যেসব পুলিশ আধিকারিক দায়ী তাদের বিরুদ্ধে ব্যবস্থা নেওয়ার নীতি রাজ্য সরকারের রয়েছে। বস্তুত পক্ষে আমরা ইতিমধ্যেই দোষী পুলিশ আধিকারিকদের বিরুদ্ধে ব্যবস্থা নেওয়া শুরু করেছি।

সম্প্রতি বেশ কিছু সন্দেহভাজন দুষ্কৃতী জনরোষের শিকার হয়েছে। এ ধরনের ঘটনায় রাজ্য সরকার গভীরভাবে উদ্বিগ্ন। আমরা নির্দ্বিধায় স্বীকার করছি যে, জনসাধারণের একাংশের

দ্বারা সংঘটিত এই ধরনের কাজ অশুভ ইঙ্গিতবাহী এবং এটা চলতে দেওয়া যায় না। আমরা পুলিশ প্রশাসনের প্রতি জনসাধারণের আস্থা ফিরিয়ে আনার চেষ্টা চালিয়ে যাচ্ছি। সমস্ত থানাকে নির্দেশ দেওয়া হয়েছে তারা যেন এ ব্যাপারে সকল-রকমের সহযোগিতা করে এবং জনসাধারণের মনে আস্থা ফিরিয়ে আনার বিষয়ে যথাসাধ্য চেষ্টা করে।

পুলিশ প্রশাসনকে এই মর্মে সুস্পষ্টভাবে নির্দেশ দেওয়া হয়েছে যে, তারা যেন অপরাধীদের সামাজিক অবস্থান ও রাজনৈতিক আনুগত্য নির্বিশেষে গ্রেফতার করে। তাদের বারবার বলা হয়েছে যে, প্রত্যেক নাগরিককে ন্যায়সঙ্গত ও সম-দৃষ্টিভঙ্গিতে যেন দেখা হয়, যাতে দরিদ্রতম ব্যক্তিও ন্যায়-বিচার পান। পুলিশকর্মিরা যেন এমন কিছু না করেন, যাতে তাদের সুনাম নষ্ট হতে পারে। সংখ্যায় কম হলেও কিছু দোষী আধিকারিক আছেন। এই রকম দোষী আধিকারিকদের বিরুদ্ধে আইন প্রয়োগের বিষয়ে রাজ্য সরকার বিভাগীয় ব্যবস্থা গ্রহণ করছে।

১৯৯৬ সালে ১০ জন পুলিশকর্মীর বিরুদ্ধে ভিজিল্যান্স কমিশনে অভিযোগ দায়ের করা হয়েছে এবং আরও ৩৮ জন পুলিশ আধিকারকের বিরুদ্ধে এই ধরনের অভিযোগের নিষ্পত্তি বাকি আছে। ১৯৯৬ সালে কর্তব্যে অবহেলা, দুর্নীতি, অপরাধমূলক ঘটনা ও অন্যান্য অভিযোগে জেলাগুলিতে ৫ জন পরিদর্শক, ১০৯ জন অবর-পরিদর্শক, ৩৬ জন সহ-অবর-পরিদর্শক, ২৮ জন হেড-কনস্টেবল, ১৫ জন নায়েক, ২০ জন পুলিশ ড্রাইভার ও ৪১৪ জন কনস্টেবল-এর বিরুদ্ধে বিভাগীয় শাস্তিমূলক ব্যবস্থা নেওয়া হয়েছে। অনুরূপভাবে, কলকাতা পুলিশের বিভিন্ন পদমর্যাদার ১৫৮ জনের বিরদ্ধে শাস্তিমূলক ব্যবস্থা গৃহীত হয়েছে। জেলাগুলিতে ২৮ জন পরিদর্শক, ৬৪৮ জন অবর-পরিদর্শক, ৩০৩ জন সহ-অবর-পরিদর্শক, ১৬৪ জন হেড-কনস্টেবল, ৮৫ জন নায়েক, ৫৭ জন পুলিশ ড্রাইভার ও ২৭৭৮ জন কনস্টেবলকে লঘুদন্ড দেওয়া হয়েছে। ৫ জন পরিদর্শক, ৭৯ জন অবর-পরিদর্শক, ৩৬ জন সহ-অবর-পরিদর্শক, ৩২ জন হেড-কনস্টেবল, ১০ জন নায়েক, ২০ জন পুলিশ ড্রাইভার ও ৪২০ জন কনস্টেবলকে গুরুদন্ড দেওয়া হয়েছে। অনুরূপভাবে, কলকাতা পুলিশের অবর-পরিদর্শক থেকে কনস্টেবল পর্যন্ত অধস্তন পুলিশ বাহিনীর ১৯৬ জনকে শাস্তি দেওয়া হয়েছে। পাশাপাশি, যে-সব পুলিশকর্মী জনগণের সেবায় অসীম সাহসিকতার দৃষ্টান্ত রেখেছেন ও নিজেদের উৎসর্গ করেছেন, রাজ্য সরকার তাদের ভূমিকার প্রশংসা করছে। ১৯৯৬ সালে রাজ্য পুলিশের ২১ জন আধিকারিক ও কর্ম এবং কলকাতা পুলিশের ১৩ জন আধিকারিক ও কর্মকে উল্লেখযোগ্য কাজের জন্য রাষ্ট্রপতির পুলিশ পদক ও প্রশংসনীয় কাজের জন্য পুলিশ পদক দেওয়া হয়েছে।

১৯৯৭-৯৮ সালে স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের জন্য বার্ষিক যোজনা বরাদ্দ ২০০০ লক্ষ টাকা ধরা হয়েছে। এর মধ্যে দশম অর্থ কমিশন কর্তৃক মানোন্নয়ন কর্মসূচির জন্য বরাদ্দিকৃত ১,৩৭০ লক্ষ টাকা ধরা রয়েছে। তার মধ্যে পুলিশ আবাসনের জন্য ১,২৩০ লক্ষ টাকা, থানা ও ফাঁড়ি ভবন নির্মাণের জন্য ৪০ লক্ষ টাকা এবং পুলিশ প্রশিক্ষণের জন্য ১০০ লক্ষ টাকা অন্তর্ভূক্ত করা হয়েছে। ভারত সরকারের অনুমোদনের জন্য বিভিন্ন কর্মপ্রকল্প রচনা করা হচ্ছে।

দশম অর্থ কমিশনের অন্তর্ভুক্ত মানোন্নয়ন কর্মসূচির পাশাপাশি উপরি-উক্ত মোট ২,০০ লক্ষ টাকার মধ্যে ৬৩০ লক্ষ টাকা বিভিন্ন কর্মপ্রকল্প রূপায়ণের জন্য বরাদ্দ করা হয়েছে এই কর্ম প্রকল্পগুলির মধ্যে আছে ঃ পশ্চিমবঙ্গ পুলিশের জন্য একটি র‍্যাপিড অ্যাকশন টা ফোর্স ব্যাটিলিয়ন গঠন, পুলিশ মর্গগুলির উন্নতিবিধান, যান চলাচল পরিচালন ব্যবস্থার উন্নয় পুলিশ হাজতগুলির সংস্কার, সল্টলেকে একটি বেস হাসপাতাল স্থাপন, থানা ভবন নির্মা বিস্ফোরক দ্রব্য পরীক্ষাগার ভবন নির্মাণ প্রভৃতি। চালু পুলিশ আবাসন কর্মপ্রকল্পগুলির জন্য অর্থ আলাদা করে রাখা আছে।

চলতি আর্থিক বছরে জেলা ও নগর পুলিশের জন্য বিভিন্ন জরুরি ও গুরুত্বপূ যোজনা-কর্মপ্রকল্প খাতে অর্থ মঞ্জুর ও সরবরাহ করা হয়েছে। দার্জিলিঙ-এ জি. এন. এল এফ. আন্দোলনের সময়ে বেশ কয়েকটি থানা/শহর-সংলগ্ন ফাঁড়ি-ভবন ক্ষতিগ্রস্ত হয়েছিল এই ভবনগুলির নির্মাণ/পুনর্নির্মাণের জন্য ৩৬ লক্ষ টাকা মঞ্জুর করা হয়েছে। এ-ছাড়া দার্জিলিঙ এর ব্লুমফিল্ড পুলিশ লাইনে ২০ শয্যাবিশিষ্ট একটি পুলিশ হাসপাতাল নির্মাণের জন্য ২ লক্ষ টাকা মঞ্জুর করা হয়েছে। পশ্চিমবঙ্গ পুলিশের বেশ কিছু ভবনের এই মুহূর্তেই মেরামতি প্রয়োজন। এই জাতীয় ভবনগুলির বিশেষ মেরামতের জন্য সর্বমোট ৬৬.৭০ লক্ষ টাকা মঞ্জু করা হয়েছে। এই ভবনগুলির মধ্যে আছে—কলকাতার ১৩, লর্ড সিন্‌হা রোডের ইনটেলিজেন্স ব্রাঞ্চ ভবন, নোয়াদাপাড়া পুলিশ হাউসিং এস্টেট, শান্তিনীড় পুলিশ হাউসিং এস্টেট, আলিপুরে বি. জি. লাইন্স-এ পুলিশ অডিটোরিয়াম ও কলকাতার এ. পি. সি. রায় রোডে কলকাত পুলিশ মিউজিয়াম।

থানাগুলির ভবন, পুলিশ কর্মিদের জন্য আবাসিক ভবন এবং প্রশাসনিক ভবন ইত্যাদি নির্মাণের স্বার্থে জমি অধিগ্রহণের জন্য এই বছরে মোট ৪৬ লক্ষ টাকা দেওয়া হয়েছে। বিভি থানার নিজস্ব হাজতগুলির সংস্কারের জন্যও অর্থ সরবরাহের ব্যবস্থা হয়েছে। এর মধ্যে আছে বাঁকুড়া জেলার তালড্যাংরা, সিমলাপাল, জয়পুর, বড়জোড়া ও ছাতনা থানা এবং কলকাতার জোড়াসাঁকো, তালতলা ও মুচিপাড়া থানা।

প্রথম রাজ্য পুলিশ কমিশন (১৯৬০-৬১)-এর সুপারিশ পেশ করার পর থেকে অনেক সামাজিক ও প্রাতিষ্ঠানিক পরিবর্তন ঘটে গিয়েছে, যা রাজ্যের পুলিশ বাহিনীর কাজকর্মের উপর নিশ্চিতভাবেই ছাপ ফেলেছে। জাতীয় পুলিশ কমিশন (১৯৭৭-৮২) সারা ভারতের প্রেক্ষাপটে সুপারিশ পেশ করেছে। ভবিষ্যতের জন্য একটি কর্ম পরিকল্পনা প্রণয়ন করার উদ্দেশ্যে, আইন-শৃঙ্খলা রক্ষ ও অপরাধমূলক কাজকর্মকে সাধ্যমতো নিয়ন্ত্রণে রাখার দায়িত্ব সঠিকভাবে পালন করতে এবং নতুন নতুন চ্যালেঞ্জগুলির মোকাবিলা করার জন্য পশ্চিমবঙ্গের পুলিশ বাহিনীর সামনে বাধাগুলিকে চিহ্নিত করে আজকের পরিস্থিতির পর্যালোচনা কর অত্যন্ত জরুরি।

এই প্রেক্ষাপটে রাজ্য সরকার অবসরপ্রাপ্ত আই. এ. এস. অফিসার শ্রী প্রদ্যোৎকুমার সরকারের নেতৃত্বে দ্বিতীয় পশ্চিমবঙ্গ পুলিশ কমিশন গঠন করেছেন—এই কমিটির সদস্য হিসাবে রয়েছেন অভিজ্ঞ আধিকারিকেরা এবং সমাজের বিশিষ্ট ব্যক্তিবর্গ, কমিশনের বিচার্য বিষয়গুলির মধ্যে রাজ্যের পুলিশ প্রশাসনের সমস্যাবলী ও বর্তমান পরিকাঠামোর পর্যালোচনা

অন্তর্ভুক্ত আছে। কমিশনকে এ-সবের সংস্কার ও উন্নতিবিধানের জন্য সুপারিশ করতে বলা হয়েছে। পুলিশ বাহিনীর যে বিশেষ ক্ষেত্রগুলিতে আধুনিকীকরণের জন্য কমিশনের তরফ থেকে পরামর্শ আশা করা হচ্ছে, সেগুলি হল ঃ যোগাযোগ, কম্পিউটার ব্যবস্থা পরিবহন, অস্ত্রশস্ত্র এবং অন্যান্য প্রয়োজনীয় উপকরণ ইত্যাদি। এ-ছাড়াও, পঞ্চায়েতিরাজ প্রতিষ্ঠান ও শহর এলাকার স্বায়ত্ত-শাসন সংস্থার সঙ্গে পুলিশ বাহিনীর সম্পর্কের বিষয়টি পর্যালোচনা করে এ-ক্ষেত্রে আরও উন্নতির জন্য কমিশনের পরামর্শ চাওয়া হয়েছে। কমিশনকে এক বছরের মধ্যে সুপারিশ পেশ করতে বলা হয়েছে।

আমাদের সমাজের বিভিন্ন স্তর থেকে পুলিশ প্রশাসনের বিরুদ্ধে যে-সব সমালোচনা করা হয়, আমি সেগুলি সম্পর্কে সম্পূর্ণ সচেতন। আমি যথার্থ সমালোচনাকে খোলা মনেই গ্রহণ করে থাকি। ভাবমূর্তি পরিবর্তনের জন্য পুলিশ বাহিনীকে অনুপ্রাণিত করার ক্ষেত্রে আমি যথাসাধ্যই চেষ্টা করে থাকি। আমি চাই, তারা সাধারণ মানুষের আশা-আকাঙ্ক্ষাকে পূরণ করুন। আমরা চাই, একটি শৃঙ্খলাবদ্ধ ও দুর্নীতিমুক্ত বাহিনী, যা সাধারণ মানুষের জীবন ও সম্পত্তি রক্ষা করার সঙ্গে সঙ্গে তাদের স্বার্থরক্ষায় সম্পূর্ণভাবে নিজেদের নিয়োজিত করবে। পুলিশ ও সাধারণ মানুষের মধ্যেকার ফারাক তা দূর করতেই হবে। আমি জানি, এই লক্ষ্যকে সামনে রেখে পরিবর্তন আনতে হলে আমাদের অনেকটা পথ অতিক্রম করতে হবে। কিন্তু আমরা আন্তরিকভাবে ও দৃঢ়তার সঙ্গে এ কাজ করব।

এই কথা বলে আমি আমার বিভাগের ব্যয়-বরাদ্দ মঞ্জুরি অনুমোদনের জন্য মাননীয় সদস্যদের কাছে আমার প্রস্তাবটি পেশ করছি।

## DEMAND No. 22

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 43,57,00,000 only be granted for expenditure under Demand No. 22, Major Head : "2056—Jails", during the next financial year.

(This is inclusive of a total sum of Rs. 14,55,00,000 already voted on account)

(Printed Budget Speech of Shri Biswanath Chowdhury on Demand No. 22 laid on the Table was taken as read)

রাজ্যের সকল বন্দিদের জীবনযাত্রার মানোন্নয়ন ও কারাগারগুলির কিছু অংশের আধুনিকীকরণসহ সার্বিক উন্নয়নের জন্য এই দপ্তর যেসব কার্যকর উদ্যোগ নিয়েছে এবং কারা প্রশাসনকে যেভাবে সক্রিয় করা হয়েছে, তার একটি সংক্ষিপ্ত বিবরণী সভার অনুমতিক্রমে পেশ করছি।

বিভিন্ন সমস্যা সত্ত্বেও কারাগারগুলির পরিবেশ পরিবর্তিত করতে আমার দপ্তর সক্রিয়ভাবে

সচেষ্ট। কারাগারে অপরাধীদের রক্ষণাবেক্ষণের প্রচলিত রীতি এখন স্থিতাবস্থায় পৌঁছেছে। বন্দিদের প্রতি কারা-প্রশাসনের আচরণ যাতে একটি সংশোধনী ভূমিকা পালন করে এবং বন্দিরা যাতে পুনরায় সমাজের মূলস্রোতে ফিরে আসতে পারে সেই পথ প্রশস্ত করাই আমাদের মূল লক্ষ্য। আমরা প্রত্যেক অপরাধীর ব্যক্তিস্বাতন্ত্র্যের বিশ্বাস করি ও তার মূল্য দিতে চেষ্টা করি এবং সেটিই সংশোধনের ভিত্তিপ্রস্তর। এই ব্যবস্থার অপরাধীর ভেতরকার সেই-ব্যক্তিত্বকেই পুনরায় আবিষ্কার করে—যে ব্যক্তিত্ব তার নিজস্ব অধিকারের মধ্যেই তাকে পুনঃপ্রতিষ্ঠা করতে পারে। অপরাধী ও সমাজের অন্যান্য সদস্যদের মধ্যে নতুনভাবে সামাজিক বন্ধন তৈরি করতে, সামগ্রিক জীবনযাপনে তাদের উৎসাহিত করতে ও পারিবারিক বন্ধন পুনঃপ্রতিষ্ঠার ক্ষেত্রে এই সংশোধন-নীতি সার্বিকভাবে গৃহীত ও অনুমোদিত হয়েছে। লালগোলা মুক্তাঙ্গন-কারা এই সংশোধনী-প্রচেষ্টার অন্যতম দিশারি।

পশ্চিমবঙ্গের কারাগারগুলিতে স্থানসংকুলানের যে সমস্যা ছিল তা বর্তমানে নেই। রাজ্যের সুস্থিত আইন-শৃঙ্খলা পরিস্থিতি এবং সর্বপ্রস্তরে আর্থ-সামাজিক উন্নতিই রাজ্যে বন্দি সংখ্যা হ্রাসের কারণ।

কারাগারে সুন্দর স্বাস্থ্যকর পরিবেশ রক্ষার জন্য কারা-আধিকারিকরা সদা সতর্ক এবং এই সতর্কতা ক্রমবর্ধমান। কারাগারের সকল বন্দিদের জন্য শিক্ষার সুযোগ ও সুব্যবস্থা আছে এবং কারাগারের মধ্যে তাদের সাংস্কৃতিক অনুষ্ঠান পরিচালনা এবং অনুষ্ঠানে অংশগ্রহণেরও সুযোগ দেওয়া হয়।

নিম্নলিখিত বিষয়গুলিতে আমরা লক্ষ্যণীয় পরিবর্তন সাধন করতে পেরেছি ঃ

(১) অনাময় ব্যবস্থার (স্যানিটেশন সিস্টেম) উন্নতি, জল সরবরাহ এবং বৈদ্যুতিকরণের কাজকে অগ্রাধিকারের ভিত্তিতে গ্রহণ করা হয়েছে। বন্দিদের জন্য প্রায় সব-কটি কারাগারে বৈদ্যুতিক পাখার ব্যবস্থা করা হয়েছে। বিনোদন ও গ্রন্থাগারে ব্যবস্থা আছে। বন্দিদের দৈনন্দিন জীবনযাত্রার মানোন্নয়নের জন্য গৃহীত পরিকল্পনাতে পুরানো জলনিকাশি ব্যবস্থার নবীকরণ একটি গুরুত্বপূর্ণ স্থান পেয়েছে। কারাগারগুলিকে অধিকতর স্বাস্থ্যসম্মত করার চেষ্টা চলছে। রাজ্যের সমস্ত কারাগৃহের মেরামতি, নবীকরণ, পরিবর্ধন বা পরিবর্তনের জন্য বিস্তারিত পরিকল্পনা নেওয়া হয়েছে এবং ধাপে-ধাপে এর কাজও শুরু হয়েছে।

(২) দণ্ডবিজ্ঞান বা কারা-পালনের আধনিক ধ্যান-ধারণা অনুযায়ী—বন্দিদের সংশোধনের এবং উন্নত জীবন-যাত্রায় সুবিধা দেওয়ার উদ্দেশ্যেই প্রায় সব ডিস্ট্রিক্ট জেল, স্পেশ্যাল জেল এবং সাব জেলে, মহিলাদের জন্য পৃথক কারাগৃহ নির্মাণ করা হয়েছে। সেখানে মহিলা-কারারক্ষীদের জন্য পৃথক ডিউটি-রুমও আছে।

(৩) রন্ধন-ব্যবস্থারও অনেক উন্নতিসাধন করা হয়েছে। জ্বালানিকাঠ ও কয়লায় রান্নার দরুন যে-নোংরা পরিবেশ সৃষ্টি হয়, ডিজেল চালিত গ্যাস-চুল্লির ব্যবহারে সেই দূষণ দূর করা সম্ভব হয়েছে প্রায় সব ডিস্ট্রিক্ট ও সেন্ট্রাল জেলে।

(৪) বন্দিরা যাতে স্বাধীনভাবে তাদের অভিযোগ জানাতে পারে এবং সে সম্পর্কে যথাযথ ব্যবস্থা নেওয়া হয় তার সুব্যবস্থা করা হয়েছে। অভিযোগ দাখিল ব্যবস্থাকে কার্যকর ও বিশ্বাসযোগ্যভাবে উন্নত করা হয়েছে। উচ্চপদস্থ আধিকারিকদের নির্দেশ দেওয়া হয়েছে—ঘন-ঘন জেল পরিদর্শন করা, বন্দিদের অভিযোগ খতিয়ে দেখা ও তা দূরীকরণের জন্য ব্যবস্থা নিতে। পরিবার-পরিজনের সঙ্গে সাক্ষাৎকারের সুবিধার্থে বন্দিদের স্থানান্তরকরনের আবেদনও সহৃদয়তার সাথে বিবেচনা করা হয়।

(৫) প্রত্যেকটি কেন্দ্রীয় কারায় পঞ্চায়েত ব্যবস্থা চালু আছে এবং ঐ পঞ্চায়েতের সদস্যরা বন্দিদের দ্বারাই নির্বাচিত হয়। এই সদস্যরা সমস্যাগুলি সম্পর্কে জেল কর্তৃপক্ষের সঙ্গে আলোচনা করে সমস্যা সমাধান ও তাদের সুবিধার ব্যবস্থা করে থাকে।

(৬) রাজ্যের প্রত্যেক জেলের জন্য পরিদর্শক বোর্ড বা বোর্ড অব ভিজিটর্স আছে। জেলের অভ্যন্তরের পরিচালন-ব্যবস্থার খুঁটিনাটি বিষয়ের দৃষ্টি রাখা ও তার সুব্যবস্থাই এর উদ্দেশ্য। এর দ্বারা পরিচালন-ব্যবস্থাকে অনেক স্বচ্ছ ও বিশ্বাসযোগ্য করে তোলা সম্ভব হয়েছে। এই পরিদর্শকদের পরামর্শ ও বক্তব্য অনুযায়ী জেল-কর্তৃপক্ষ ব্যবস্থা নিয়ে থাকেন।

(৭) প্রত্যেক জেলে বন্দিদের শিক্ষাগ্রহণের সুযোগ নিশ্চিত করতে আমরা সদা-সচেষ্ট। আলিপুর সেন্ট্রাল জেল-স্কুলের সরকারি অনুমোদনের জন্য প্রচেষ্টা চালানো হচ্ছে।

(খ) **চিকিৎসার সুযোগ-সুবিধা**

(১) সকল জেলে বন্দিদের চিকিৎসাকে সহজলভ্য করা ও আধুনিক চিকিৎসা-ব্যবস্থা চালু করার জন্য ব্যবস্থা নেওয়া হচ্ছে। দশম অর্থ কমিশনের সুপারিশক্রমে মঞ্জুরীকৃত অর্থে চিকিৎসা ব্যবস্থার-উন্নতিকল্পে—একটি বিশদ পরিকল্পনা নেওয়া হয়েছে সরকারিভাবে গঠিত কমিটির মাধ্যমে। এই প্রকল্প রূপায়িত হলে সমস্ত জেল হাসপাতালে সকল-রকম আধুনিক চিকিৎসা, শল্য চিকিৎসা ও রোগনির্ধারক সব-রকম পরীক্ষা-নিরীক্ষার ব্যবস্থা থাকবে।

(২) কয়েকটি জেল হাসপাতালের জন্য অ্যাম্বুলেন্স ক্রয়ের অনুমোদন পাওয়া গেছে। দশম অর্থ কমিশনের সুপারিশক্রমে মঞ্জুরীকৃত অর্থে, বাকি জেল হাসপাতালগুলির জন্য অ্যাম্বুলেন্স ক্রয় করা হবে।

(৩) দেখা গেছে—বিচারাধীন ও সাজাপ্রাপ্ত বন্দিদের কিছু অংশ মাদকদ্রব্যে আসক্ত। মাদকাসক্ত-নিরোধক একটি চিকিৎসাব্যবস্থা আলিপুর কেন্দ্রীয় কারায় চালু হয়েছে এবং দশম অর্থ কমিশনের সুপারিশ অনুযায়ী টাকা পাওয়া গেলে—এই সংস্থায় কর্মক্ষেত্রের বিস্তার এবং কর্মপদ্ধতির আধুনিকীকরণের প্রস্তাব আছে।

(৪) অধিকাংশ জেলগুলিতে স্থায়ী পদে কারা-চিকিৎসক নিযুক্ত আছেন। কয়েকটি জেলে আবার স্বাস্থ্য দপ্তরের চিকিৎসকরা নির্দিষ্ট সময় অন্তর-অন্তর বন্দিদের স্বাস্থ্য পরীক্ষা করে থাকেন। বন্দিদের চিকিৎসা ত্বরান্বিত করতে ও সুচিকিৎসা নিশ্চিত করার উদ্দেশ্যে, চুক্তিভিত্তিক-চিকিৎসক (মেডিক্যাল অফিসার অন কন্ট্রাক্ট বেসিস) নিয়োগ করা হয়েছে।

(৫) আলিপুর, দমদম ও মেদিনীপুর কেন্দ্রীয় কারায় এক্স-রে মেশিন বসানো হয়েছে আলিপুর কেন্দ্রীয় কারায় একটি প্যাথোলজিক্যাল ল্যাবরেটরিও করা হয়েছে।

(৬) ভারতীয় সুপ্রিম কোর্টের নির্দেশে ইন্ডিয়ান লুন্যাসি অ্যাক্ট বাতিল করা হয়েছে ভারতীয় মানসিক স্বাস্থ্য আইন—(সেন্ট্রাল হেলথ অ্যাক্ট) মোতাবেক—কোনও মানসিব ভারসাম্যহীন ব্যক্তিকে এখন আর জেলে রাখা যায় না। ইন্ডিয়ান ল্যুন্যাসি অ্যাক্ট অনুযায়ী যার জেলে ছিল—নিরাপত্তা ও রক্ষণাবেক্ষণের জন্য সেইসব নিরপরাধ মানসিক ভারসম্যহীন ব্যক্তিদে বেশির ভাগ ক্ষেত্রে, বেসরকারি স্বেচ্ছাসেবী সংগঠন বা, কখনও কখনও তাদের পিতা-মাত বা আত্মীয়দের হাতে তুলে দেওয়া হয়েছে। বিশেষ বিশেষ ক্ষেত্রে শারীরিক ও মানসিব চিকিৎসার জন্য এদের ইন্সটিটিউট অব মেন্টাল হেলথ-এ পাঠানো হয়।

(গ) **পুনর্বাসন কর্মসূচি**

কারাবন্দি থাকাকালীন সমস্ত বন্দিকে বিভিন্ন রকম হাতের কাজ ও কারিগরি শিক্ষাদানে ব্যবস্থা করা হয় যাতে তারা মুক্তির পরে নিজেরাই নিজেদের জীবিকা অর্জনে সক্ষম হয় ও নাগরিক হিসাবে সমাজের উপকার করতে পারে।

বন্দিদের জন্য বৃত্তিশিক্ষার আধুনিক ব্যবস্থা আছে। এর জন্য আলিপুর সেন্ট্রাল জেলে একটি অফ্‌সেট প্রিন্টিং মেশিন বসানো হয়েছে। দমদমে একটি পাওয়ারলুম চালু করার জন্য সরকার অর্থ বরাদ্দ করেছে। একটি কম্পিউটার চালিত উলবোনা মেশিন দার্জিলিং জেলে বসানো হবে। কারিগরি শিক্ষা দপ্তরের সহায়তায় বিভিন্ন জেলে বৃত্তি শিক্ষা চালু হয়েছে প্রেসিডেন্সি জেলে বন্দিদের রেডিও এবং অন্যান্য বৈদ্যুতিক সরঞ্জাম মেরামতির কাজ শেখানো হয়। বর্ধমান জেলে একটি ফ্রুট প্রসেসিং ইউনিট চালু করা হয়েছে।

মহিলা-বন্দিরাও হাতের কাজ শেখার সুযোগ পেয়ে থাকে। এদের জন্য মালদা জেলে রেশম-কাপড় বোনা, মেদিনীপুর সেন্ট্রাল জেল ও দার্জিলিং ডিস্ট্রিক্ট জেলে উলের জামা-সোয়েটার ইত্যাদি বোনাও শেখানো হয়।

(ঘ) **অপরাধীদের অবেক্ষণ বা তদারক**

আমাদের সরকার দৃঢ়ভাবে বিশ্বাস করেন যে, প্রথম অপরাধীদের কারাগারে আটক না করে নিজেদের সংশোধনের সুযোগ দেওয়া উচিত। সব জেলাতেই একজন করে 'প্রবেশন অফিসার' নিযুক্ত আছেন যারা বিভিন্ন কোর্টের সঙ্গে যোগাযোগ করে এই সব নব্য অপরাধীদের বিষয়ে খোঁজ খবর করেন। স্বকৃত অপরাধের জন্য তাকে সমাজ যে সব প্রতিকূলতার সম্মুখীন হতে হয়—তা অতিক্রম করতে তাকে সাহায্য করা ও তার আচরণ সংযত করতে সাহায্য করাই, এই সব অবেক্ষণ আধিকারিকদের কাজ। এরা অবেক্ষাধীন অপরাধীদের সাথে নিয়মিত যোগাযোগ রেখে তাদের সৎপথে চালিত করার চেষ্টা করেন। এই প্রকল্পটি যথেষ্ট সার্থকভাবে রূপায়িত হয়েছে।

(ঙ) **আধুনিকীকরণ**

কারা-প্রশাসনের আধুনিকীকরণের জন্য বিভিন্ন প্রকল্প গ্রহণ ও তার কিছু-কিছু রূপায়িত করাও হয়েছে। প্রশাসনের সুবিধার্থে প্রেসিডেন্সি, দমদম ও আলিপুর কেন্দ্রীয় কারায় নথিপত্র সংরক্ষণ ও বন্দিদের সংশ্লিষ্ট তথ্যাবলী সংগ্রহ এবং সংরক্ষণের কাজে কম্পিউটারের ব্যবহার চালু করা হয়েছে। কিছু ঐতিহাসিক তথ্যাবলী সংরক্ষণের কথাও ভাবা হচ্ছে। রাজ্যের সব জেলের মধ্যে সত্বর যোগাযোগের ব্যবস্থা নিশ্চিত করতে MICWEB Communication System ও High Frequency Communication System চালুর প্রস্তাব করা হয়েছে। কয়েকটি জেলে ইতিমধ্যেই ই. পি. এ. বি. এক্স. বসানো হয়েছে—অভ্যন্তরীণ যোগাযোগ-ব্যবস্থার আধুনিকীকরণের জন্য। বাকি জেলগুলিতে এই ব্যবস্থা চালু করার চিন্তা করা হচ্ছে।

(চ) **কর্মচারী প্রশিক্ষণ**

কারাগারে কর্মচারিদের আচরণ ও মানকিতা পরিবর্তন-সাধন অত্যন্ত চরুরি। গত চল্লিশ বছরের আর্থ-সামাজিক পরিবর্তন একটি বিরাট চাপ সৃষ্টি করেছে। কারাগারের কর্মচারী ও আধিকারিকদের আচরণ হবে আরও মানবিক, সহানুভূতি-সম্পন্ন ও আইনানুগত যার প্রভাবে বন্দিদের আত্মিক উন্নতি ও বিকাশ ঘটবে। এই দিক থেকে একটি সুপরিকল্পিত সুসংগঠিত প্রশিক্ষণ-কর্মসূচির গুরুত্ব বিশেষ তাৎপর্যবহ করে। নানাবিধ সামাজিক আইন-বলে জেল কর্মিরা নতুন দায় দায়িত্বের সম্মুখীন। জেল কর্মচারিদের জন্য নির্দিষ্ট প্রশিক্ষণ কর্মসূচি এমনভাবে সংগঠিত করা হবে যাতে তারা সার্থকভাবে তাদের কর্তব্য পালন করতে পারে এবং নতুন পরিস্থিতির মোকাবিলা করার জন্যও তাদের তৈরি করতে হবে।

সর্বস্তরের জেল কর্মচারিদের জন্য বিভিন্ন ধরনের প্রশিক্ষণ কর্মসূচি চালু হয়েছে, মানবাধিকার রক্ষায় তাদের সতর্ক করার জন্যও কর্মসূচি গ্রহণ করা হয়েছে। কর্মচারিদের জন্য কাজ-ভিত্তিক ব্যাপক প্রশিক্ষণ কর্মসূচি পালন করা হচ্ছে। অগ্রিম প্রশিক্ষণের ব্যবস্থাও আছে। প্রশিক্ষণ কর্মসূচিগুলির মূল লক্ষ্য হচ্ছে—

(১) জেল আধিকারিকদের পেশাগতভাবে যথেষ্ট দক্ষ করে তোলা।

(২) কর্মচারিদের মধ্যে পারিপার্শ্বিক সম্পর্কে সম্যক সচেতনতা ও তাদের কর্তব্য কর্মের সামাজিক উদ্দেশ্য সম্পর্কে একটি স্বচ্ছ ধারণা তৈরি করে দেওয়া।

(৩) সংবিধানে বর্ণিত সামাজিক ন্যায় বিচারের ধারণা অনুযায়ী—কর্মচারিদের মানসিকতার উন্নতি ও আচরণের উন্নতি করা এবং বন্দিদের মন থেকে অপরাধ-বোধ দূর করে তাকে সমাজের সুযোগ্য সদস্য হিসাবে গড়ে তোলার কাজে উৎসাহিত করা।

(৪) জেলগুলিকে সংশোধানাগার বা কারেকশনাল হোম বলে বিবেচনা ও ঘোষণা করার

একটি উদ্দেশ্যে, বর্তমান সরকারের দীর্ঘদিন ধরে ছিল। সে উদ্দেশ্য সফল হয়েছে ; গত ৩-৬-১৯৯২ তারিখের আগস্ট হাউসে ওয়েস্ট বেঙ্গল কারেকশনাল বিল—১৯৯২, পাশ হয়েছে। এই বিলটি রাষ্ট্রপতির অনুমোদনের অপেক্ষায় আছে। এই বিলটি পশ্চিমবঙ্গের কারাবন্দী ও কারাকর্মিদের দীর্ঘ দিনের অনুভূত প্রয়োজন মেটাবে এবং কারাপ্রশাসনের যুগান্তকারী পরিবর্তন আনবে।

(৫) আমি এখন সভার মাননীয় সদস্যগণকে আমাদের দাবি বিবেচনা করে অনুমোদন করার জন্য অনুরোধ করছি।

### কারা-পরিসংখ্যান

| | | |
|---|---|---|
| ১। সর্বমোট কারাগারের সংখ্যা— | | ৫৮ |
| (ক) কেন্দ্রীয় কারা | — | ৫ |
| (খ) বিশেষ কারা | — | ৩ |
| (গ) মুক্তাঙ্গন কারা | — | ১ |
| (ঘ) জিলা কারা | — | ১২ |
| (ঙ) উপ-কারা | — | ৩২ |
| (চ) মহিলা-কারা | — | ১ |
| মোট | — | ৫৪ |

| | পুরুষ | মহিলা | মোট |
|---|---|---|---|
| ১। মোট ১৮,৭৬৩ জন বন্দির স্থান-সংস্থান আছে। | ১৭৫৮৭ | ১১৭৬ | |
| ৩। বর্তমানে অবস্থানরত বন্দির সংখ্যা ১০,৪২১ | ৯৮৫৯ | ৫৬২ | |
| ৪। শ্রেণীবিভাগ অনুসারে বন্দিসংখ্যা— | | | |
| সাজাপ্রাপ্ত বন্দি | ২,০৮৮ | ৫৩ | ২,১৪১ |
| বিচারধীন বন্দি | ৭,৪০৬ | ৪৮৪ | ৭,৮৯০ |
| নিরপরাধ মানসিক ভারসাম্যহীন | ২৭৫ | ৫ | ২৮০ |
| অন্যান্য নিঃস্ব, আশ্রয়হীন ইত্যাদি | ৯০ | ২০ | ১১০ |
| | | | ১০,৪২১ |

৫। বয়স ভিত্তিক শ্রেণীবিভাগ—

১৬ বছর বয়স পর্যন্ত কোনও অপরাধীকে

| | | | |
|---|---|---|---|
| কারাগারে রাখা হয় না। | | | |
| (ক) ১৬-২১ বছর | ১,৯৭২ | ১১২ | ২,০৮৪ |
| (খ) ২১ বছরের উর্ধ্বে | ৭,৮৮৭ | ৪৫০ | ৮,৩৩৭ |
| ৬। বিচারাধীন বন্দির শ্রেণীবিভাগ— | | | |
| (কারাগারে অবস্থানের সময় অনুসারে) | | | |
| (ক) ৬ মাসের কম | ৬,৪০৪ | ৩৮৯ | ৬,৭৯৫ |
| (খ) ৬-১২ মাস পর্যন্ত | ৫৫০ | ৪৫ | ৫৯৫ |
| (গ) ১ বছর-২ বছর পর্যন্ত | ১৬০ | ১০ | ১৭০ |
| (ঘ) ২ বছর-৩ বছর পর্যন্ত | ১৫০ | ২০ | ১৭০ |
| (ঙ) ৩ বছরের বেশি | ১৪০ | ২০ | ১৬০ |
| | | | ৭,৮৯০ |

১৯৯৬ সালের জানুয়ারি থেকে সেপ্টেম্বর মাসের স্থান সঙ্কুলানের অবস্থান

| | | | | | |
|---|---|---|---|---|---|
| জানুয়ারি | ১৯৪৯ | ৬৫৬৯ | ২৭৭ | ৮৭ | ৮৮৮২ |
| ফেব্রুয়ারি | ২০১৩ | ৬৩১৯ | ২৭০ | ৯২ | ৮৬৯৪ |
| মার্চ | ২১০১ | ৬৫১১ | ২৭১ | ৯৩ | ৮৯৮২ |
| এপ্রিল | ২০৯২ | ৭০৮৭ | ২৮৬ | ১০০ | ৯৫৬৫ |
| মে | ২১০০ | ৭৪৫৭ | ২৭৬ | ১০০ | ৯৯৮৩ |
| জুন | ২০৬৮ | ৭৬৭৩ | ২৭৫ | ৯৪ | ১০১১০ |
| জুলাই | ২১৪৪ | ৭৩৩০ | ২৭৩ | ৯১ | ৯৮৩৮ |
| আগস্ট | ২০৮১ | ৭২৬২ | ২৭২ | ১১২ | ৯৭২৭ |
| সেপ্টেম্বর | ২০৯৭ | ৭২০৮ | ২৭২ | ১৩৪ | ৯৭১১ |

## DEMAND No. 24

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 12,07,98,000 be granted for expenditure under Demand No. 24, Major Head : "2058—Stationery and Printing", during the next financial year.

(This is inclusive of a total sum of Rs. 4,03,00,000 already voted on account)

(Printed Budget Speech of Shri Bidyut Ganguly on Demand Nos 24, 53, 75,76, 87, 88, 93, 94, 95,, 96, & 97 laid on the Table was taken as read)

১.১ এক সময় দেশের সব রাজ্যের মধ্যে পশ্চিমবঙ্গ ছিল শিল্প ও অর্থনৈতিক ক্ষেত্রে অগ্রণী ও মূল কেন্দ্র। বর্তমানে পশ্চিমবঙ্গ নানা ঐতিহাসিক, সামাজিক ও রাজনৈতিক বাধা অতিক্রম করে তার প্রধান ভূমিকা পুনরুদ্ধার করতে চলেছে। বর্তমান রাজ্য সরকারের নিরলস প্রচেষ্টায় এ রাজ্যে অনেকগুলি গুরুত্বপূর্ণ মূল শিল্প ও পরিকাঠামোগত প্রকল্প রূপায়ণ সম্ভব হয়েছে যা অর্থনৈতিক পুনরুত্থানের পথ প্রশস্ত করেছে। এই অভীষ্ট লক্ষ্যে পৌছতে রাজ্য সরকার আন্তরিক প্রচেষ্টা চালিয়ে যাচ্ছে। শিল্পক্ষেত্রে নতুন নতুন বিনিয়োগ এবং রাজ্যের চিরাচরিত শিল্প ইউনিটগুলির আধনিকীকরণ ও তৎসহ পুনর্বাসনের জন্য এখন সহায়ক পরিমন্ডল সৃষ্টি সম্ভব হয়েছে। পশ্চিমবঙ্গে শিল্পে বিনিয়োগের ক্ষেত্রে সুযোগ-সুবিধা প্রাপ্তির বিষয়ে বিনিয়োগকারিদের প্রচলিত ধ্যান ধারণা দ্রুত পরিবর্তন হচ্ছে। অনেকেই এখন এ রাজ্যকে বিনিয়োগের প্রধান আদর্শ স্থানগুলির অন্যতম বলে মনে করছেন।

১.২ ঐতিহ্যগতভাবে এ রাজ্যে শিল্প-কর্মকান্ডের জন্য রয়েছে প্রয়োজনীয় কাঁচামালের যোগান, দক্ষ মানবসম্পদ, বিদ্যুৎ ও অপেক্ষাকৃত উন্নত পরিকাঠামো। সাম্প্রতিক অতীতে কেন্দ্রীয় সরকারগুলির অমিত্রসুলভ মনোভাব এ রাজ্যে শিল্প ক্ষেত্রে উন্নতির পথে প্রতিবন্ধকতার সৃষ্টি করে শিল্পে মন্দা ও নিম্নগামিতার পরিস্থিতি সৃষ্টি করে। অহেতুক বিলম্বিত সময় ধরে লৌহ ও ইস্পাত শিল্পে মাসুল সমীকরণ নীতি চালু রাখা, পক্ষপাতিত্ব মূলক দৃষ্টিভঙ্গি নিয়ে আর্থিক সংস্থাগুলিকে ব্যবহার করা, এ রাজ্যের কেন্দ্রীয় রাষ্ট্রায়ত্ত সংস্থাগুলিতে বিনিয়োগ না করার মতো আচরণ ইত্যাদি হচ্ছে রাজ্যে উন্নয়নের গতিরোধ করতে পশ্চিমবঙ্গের প্রতি তৎকালীন কেন্দ্রীয় সরকারের বিমাতৃসূচক আচরণের জ্বলন্ত উদাহরণ, যার কোনও ব্যাখ্যা নেই।

১.৩ বৃহৎ ও মাঝারি শিল্পে বিনিয়োগের ক্ষেত্রে পরিকল্পিতভাবে সুযোগ-সবিুধা ও উৎসাহ দান করার ব্যাপারে প্রয়োজনীয় ক্ষমতা রাজ্য সরকারের ছিল না। এই কারণে পশ্চিমবঙ্গ পূবে কেবল মাত্র কুটির ও ক্ষুদ্র শিল্পে অগ্রগতি সুনিশ্চিত করতে নিয়োজিত ছিল। সম্প্রতি শিল্পে লাইসেন্স প্রথার অংশিক শিথিলীকরণের পরিবেশে দেশের অন্যান্য রাজ্যের মতো পশ্চিমবঙ্গও কিছুটা স্বাধীনভাবেই মাঝারি ও বৃহৎ শিল্পের বিকাশের উপযুক্ত পরিকল্পনা গ্রহণের সুযোগ গ্রহণ করতে সক্ষম হচ্ছে।

১.৪ অতীতে রাজ্যের স্বাভাবিক সুবিধাগুলি যেভাবে বিনষ্ট করা হয়েছে তাতে এই পুনরুজ্জীবন প্রক্রিয়াটি মোটেই সহজ হয়নি। ঐ সময় দেশের অন্য কয়েকটি অঞ্চল কেন্দ্রীয় সরকারের বিশেষ সহায়তায় দ্রুততর বিকাশে সক্ষম হয়। পাশাপাশি বিগত তিন দশক ধরে কেন্দ্রীয় সরকারের তরফে শিল্পক্ষেত্রে বিনিয়োগে উৎসাহদান ও অন্যান্য ব্যাপারে এ রাজ্যের প্রতি বৈষম্যমূলক আচরম অব্যাহত থাকে। সাম্প্রতিক বছরগুলিতে আমরা এই সংকট থেকে মুক্তির জন্য নিরন্তন প্রচেষ্টা করে আসছি এবং রাজ্য সরকারের শিল্পনীতির মুখ্য উদ্দেশ্য হল

এই রাজ্য সম্ভাব্য লগ্নিকারিদের ভ্রান্ত ধারণাকে সংশোধিত করা। এই প্রক্রিয়ায় আমাদের প্রচেষ্টায় সঙ্গে যুক্ত হয়েছে বিভিন্ন বাণিজ্যিক সংগঠনের স্বতঃস্ফূর্ত সমর্থন। ১৯৯৭ সনের পার্টনারশিপ শীর্ষ সম্মেলন (পার্টনারশিপ সামিট)-এর জন্য পশ্চিমবঙ্গকেই সি. আই. আই. (কনফেডারেশন অফ ইন্ডিয়ান ইন্ডাস্ট্রি) উপযুক্ত স্থান হিসাবে বিবেচনা করেন। বিভিন্ন দেশের উচ্চ প্রতিনিধিদল এই শীর্ষ সম্মেলনে উপস্থিত থাকেন। ব্রিটিশ প্রধানমন্ত্রী স্বয়ং ব্রিটিশ প্রতিনিধি দলের নেতৃত্ব দেন। তাছাড়া দেশের বিভিন্ন অঞ্চলসমূহের শিল্প প্রধানরাও এই মহাসম্মেলনে সামিল হন। এই ঘটনা সরকার এবং শিল্পপতিদের মধ্যে সহযোগিতার ক্ষেত্রে একটি উল্লেখযোগ্য দৃষ্টান্ত যা এই অঞ্চলের শিল্পোন্নয়নকে অধিকতর প্রভাবান্বিত করবে।

১.৫ বিবিধ সীমাবদ্ধতা সত্ত্বেও আমরা মাঝারি ও বৃহৎশিল্প ক্ষেত্রে ধীরগতি প্রতিহত করতে সক্ষম হয়েছি। তারই ফলশ্রুতি হিসাবে ১৯৯১ এর এপ্রিল থেকে ১৯৯৬ এর ডিসেম্বর পর্যন্ত ২৪৭টি শিল্প প্রকল্প বাস্তবায়িত হয়েছে। এ ছাড়া, ৫,১৭০ কোটি টাকার হলদিয়া পেট্রোকেমিক্যাল প্রকল্পের সূচনা আমাদের রাজ্যের শিল্পক্ষেত্রের অগ্রগতির পথে এক নূতন অধ্যায় সূচিত করেছে। বিগত দশকগুলিতে প্রকল্পগুলির অনুমোদন পেতে অনির্দিষ্ট-কাল ধরে অযথা বিলম্বিত হত। অতীতে আমরা যে সব বাধার মুখোমুখি হয়েছি এ বিষয়টি সেগুলিরই একটি জ্বলন্ত উদাহরণ। বর্তমানে আমরা আনন্দিত যে, অতীতের সেই তিক্ত অভিজ্ঞতা আমরা অতিক্রম করেছি এবং এখন আমাদের দৃষ্টি এক উজ্জ্বল ভবিষ্যতের দিকে।

১.৬ পাঁচ বছর ধরে তৎকালীন কেন্দ্রীয় সরকার অনুসৃত তথাকথিত নয়া আর্থিক নীতির আমাদের মতো উন্নয়নশীল দেশে দীর্ঘকাল ধরে প্রতিষ্ঠিত প্রয়োজনীয় জনমুখী নীতিগুলির উপর আঘাত হানে। রাজ্য সরকার মাঝে মাঝেই এই তথাকথিত নয়া নীতির নানান নঞর্থক দিক সম্বন্ধে তীব্র নীতিগত আপত্তি নানা স্থানে করেছিল। অবশ্য এই নীতির যে সদর্থক দিকগুলি রয়েছে যেমন শিল্প লাইসেন্স প্রথার বিলোপসাধন, শিল্পগুলিকে বিনিয়ন্ত্রিতকরণ, মাসুল সমীকরণ নীতি বাতিল ইত্যাদির সুযোগগুলি আমরা স্বাগত জানিয়েছি। পূর্বতন কেন্দ্রীয় সরকার প্রায় সমস্ত ক্ষেত্রে (সেক্টরের) বিদেশি শিল্প প্রতিষ্ঠানসমূহের অবাধ প্রবেশের সুযোগ দেন যার ফলে দেশীয় শিল্প প্রতিষ্ঠানগুলি সহসাই অসম প্রতিদ্বন্দ্বিতার সম্মুখীন হয়। কেন্দ্রীয় সরকারের বহুদিন ধরে দেওয়া কতকগুলি একান্ত প্রয়োজনীয় সহায়তা তুলে নেওয়ার ফলে ক্ষুদ্র শিল্পগুলির অগ্রগতি বাধাপ্রাপ্ত হয়েছে। এই কারণে আমাদের অর্থনীতিতে ক্ষুদ্র শিল্পে এতদিনের কর্ম সংস্থানে বিরাট সুযোগ-সুবিধা অতিদ্রুত বিনষ্ট হল। অনিয়ন্ত্রিত ও অবাধ উদারনীতি হঠাৎই অগ্রধিকার প্রাপ্ত নয় এমন ক্ষেত্রে বিদেশি পুঁজি বিনিয়োগ এবং নির্বিচার আমদানি বৃদ্ধি করল। আর্থিক ক্ষেত্রের এবং অর্থনৈতিক ক্ষেত্রের নির্ণায়কগুলির পরিচালনকারী নীতিকাঠামোয় এই আকস্মিক পরিবর্তন স্বাভাবিকভাবে তৎকালীন কেন্দ্রীয় সরকার স্বনির্ভরতা ও সামাজিক সুরক্ষা বিষয়গুলিকে উপযুক্ত অগ্রাধিকার দেওয়ার কাঙ্খিত লক্ষ্য থেকে ক্রমশই পশ্চাদপসরণ করছে এমন আশঙ্কার সৃষ্টি হল।

১.৭ রাজ্য সরকারের শিল্পোন্নয়নের স্বার্থে ও সাধারণভাবে সার্বিক অর্থনৈতিক উন্নয়নের

লক্ষ্যে আমাদের সুচিন্তিত অভিমত ও ভাবনাগুলির বিশদ ব্যাখ্যার উদ্দেশ্যে নিয়ে সেপ্টেম্বর ১৯৯৪ সালে একটি "শিল্প উন্নয়নের নীতি বিষয়ক বিবৃতি" ঘোষণা করেন। আমরা তখন পারস্পরিক সুবিধার শর্তে বিদেশ থেকে আধুনিক ও অতি উন্নত শিল্পমানের প্রযুক্তি এবং শিল্প বিনিয়োগ প্রস্তাবগুলিকে স্বাগত জানিয়েছিলাম। শুধু তাই নয়, অগ্রাধিকার প্রাপ্ত নয় এমন শিল্পক্ষেত্রে যাতে বহুজাতিক সংস্থাগুলি প্রবেশাধিকার না পায়, তারজন্যেও সতর্কতামূলক দৃষ্টিভঙ্গির প্রয়োজনীয়তার কথা বার বার বলছিলাম। ক্রমবর্ধমান প্রতিযোগিতামূলক বিশ্ব অর্থনৈতিক প্রেক্ষাপটে রাজ্য সরকার আমাদের 'দেশীয় গবেষণা ও উন্নয়ন' এর উপর প্রয়োজনীয় গুরুত্বের কথা এ যাবৎ বলে এসেছে। কেননা 'স্বয়ম্ভরতা অর্জন' অতীতের ন্যায় বর্তমানেও যথেষ্ট প্রাসঙ্গিক।

১.৮ এমনকি বর্তমান পরিস্থিতিতেও উপরোক্ত মৌলিক বিষয়সমূহে কেন্দ্রের বর্তমান যুক্তফ্রন্ট সরকারের সবিশেষ মনোযোগ দেওয়া আবশ্যক। যুক্তফ্রন্ট সরকারকে আঙ্গিক উদ্ভাবনে এমন একটা অগ্রণী ভূমিকা পালন করতে হবে যাতে রাজ্যে রাজ্যে শিল্প স্থাপনের জন্য বিশেষ আর্থিক ও অন্যান্য সহায়তা দেবার ব্যাপার যে, 'রণং দেহি' ভাব আছে তার অবসান হয়। নূতন বিনিয়োগের ক্ষেত্রে সব রাজ্যই যদি অন্য রাজ্যের তুলনায় অধিকতর উৎসাহ ব্যঞ্জক সহায়তা দিতে চায়, তবে রাজ্যে রাজ্যে প্রতিযোগিতার ফলে অচীরেই রাজ্যগুলির হাতে সীমিত সম্পদের উপর ক্ষতিকারক ফল ফেলতে বাধ্যসুষম আঞ্চলিক বৃদ্ধির লক্ষ্য তখনই অধিকতরভাবে অর্জন করা যাবে যখন এসব ক্ষেত্রে সব রাজ্যেই একটি সমতার ভিত্তিতে উৎসাহ ব্যঞ্জক সহায়তা চালু করা হবে। সেই সঙ্গে কেন্দ্রীয় সরকারকে অবশ্যই রাজ্যগুলির সঙ্গে পরামর্শে নির্ধারিত সমতাবিধানকারী উৎসাহবর্ধক শিল্প সহায়ত প্রকল্পগুচ্ছ রূপায়ণে সক্রিয় ভূমিকায় এগিয়ে আসতে হবে।

১.৯ রেল পথ, টেলিযোগাযোগ, জাতীয় সড়ক, বিমান-বন্দর, সমুদ্র বন্দর ইত্যাদির মতো অতি প্রয়োজনীয় বেশির ভাগ পরিকাঠামো সর্বদাই কেন্দ্রীয় সরকারের একক নিয়ন্ত্রণে। তৎসত্ত্বেও নতুন পরিকাঠামো প্রকল্প তৈরির ক্ষেত্রে রাজ্য সরকারগুলির পক্ষেও অর্থ সঙ্কুলান ব্যবস্থা করা অনিবার্য হয়ে পড়েছে। রাজ্যের আর্থিক সম্পদের অতি অল্প অংশই রাজ্য সরকারগুলি পায়। একথা স্মরণে রেখে কেন্দ্রীয় সরকারের পরিকাঠামো উন্নয়ন নীতি প্রণয়ন করা উচিত। কেন্দ্রীয় সরকারের উচিত, কেন্দ্রীয় সরকার পরিচালিত সংস্থাগুলি, যেগুলির মধ্যে অধিকাংশই ভবিষ্যতে আসন্ন প্রতিযোগিতামূলক প্রেক্ষাপটে অত্যন্ত কৃতিত্বের সঙ্গে চলতে সক্ষম, এমন সংস্থাগুলিকে যথোপযুক্ত সহায়তা প্রদান করা।

১.১০ চা, পাট, বস্ত্র, ইঞ্জিনিয়ারিং প্রভৃতি চিরাচরিত শিল্পের উন্নয়ন প্রয়াস ছাড়াও আধুনিক সবুজ সতেজ (গ্রীণ ফিল্ড) শিল্প-শ্রেণীর অন্তর্গত পেট্রোরসায়ণ, বৈদ্যুতিন (ইলেক্ট্রনিক্স), তথ্য-প্রকৌশল (ইনফরমেশন টেকনোলজি), চর্মশিল্প, খাদ্য প্রক্রিয়াকরণ এবং ঘোষিত রাজ্য শিল্পোন্নয়ন নীতির বিবৃতিতে উল্লেখিত অন্যান্য শিল্পের যথাযথ উন্নতির জন্যে রাজ্য সরকার যথেষ্টমাত্রায় গুরুত্ব আরোপ করেছেন। বিনিয়োগকারিদের দ্রুত উদ্যোগী হওয়ার স্বার্থে মূলত শিল্পে এবং পরিকাঠামো গঠনকারী প্রকল্পগুলিতে বিনিয়োগের সুযোগ ও সম্ভাবনার ক্ষেত্রগুলিকে চিহ্নিত করা হয়েছে। কলকাতা-শিলিগুড়ি এক্সপ্রেসওয়ে, বেলঘরিয়া এক্সপ্রেসওয়ে, কলকাতা-

হলদিয়া এক্সপ্রেসওয়ে, ইস্টার্ন এক্সপ্রেসওয়ে, হুগলি নদীর ওপর একটি সেতু নির্মাণের মাধ্যমে বারাসাত হয়ে কুলপি-চুঁচড়া এক্সপ্রেসওয়ে, পথচারিদের জন্য 'এলিভেটেড পেডেস্ট্রিয়ান প্লাজা', বর্ধমান, বীরভূম ও মুর্শিদাবাদ জেলার কিছু গুরুত্বপূর্ণ স্থানে সেতু নির্মাণ, দুর্গাপুর ও হলদিয়ায় পলিপার্ক নির্মাণ, পশ্চিমবঙ্গ ও তৎসন্নিহিত রাজ্যগুলির শিল্প নগরগুলির সাথে কলকাতার বিমান যোগাযোগ স্থাপন এবং ক্ষুদ্র বন্দর (মাইনর পোর্ট) স্থাপন ইত্যাদি সেই সমস্ত চিহ্নিত পরিকাঠামো উন্নয়ন প্রকল্পের কয়েকটি। বিনিয়োগকারিদের তাৎক্ষণিক সুবিধার্থে বিভিন্ন শিল্প স্থাপন বিষয়ক প্রকল্পের রূপরেখাও প্রস্তুত করা হয়েছে।

১.১১. রাজ্যের যথার্থ শিল্পোন্নয়ন নিশ্চিন্ত করতে রাজ্য সরকার ইতিমধ্যেই প্রাতিষ্ঠানিক কাঠামো পুনর্গঠন ও সুদৃঢ় করার গুরুত্বপূর্ণ ব্যবস্থা নিয়েছেন। ১৯৯৩ সাল থেকে একটি আকর্ষক উৎসাহবর্ধক কর্মসূচি চালু রেখেছেন যার ফলে এক বিপুলসংখ্যক নয়া শিল্প উদ্যোগ স্থাপন এবং চালু উদ্যোগগুরি সম্প্রাসরণ ত্বরান্বিত হয়েছে। মাননীয় মুখ্যমন্ত্রীর সভাপতিত্বে গঠিত সংশ্লিষ্ট মন্ত্রীদের নিয়ে শিল্প সংক্রান্ত কমিটি এবং বিভাগীয় সচিবদের উচ্চ ক্ষমতাসম্পন্ন কমিটি শিল্প বিনিয়োগের প্রস্তাবগুলি খতিয়ে দেখে দ্রুত সিদ্ধান্ত গ্রহণে সফল হয়েছে। শিল্প ও পরিকাঠামোগত প্রকল্পগুলির জন্যে প্রস্তাব পর্যায় থেকে বাস্তবায়ন পর্যায় পর্যন্ত উপযুক্ত ও সক্রিয়ভাবে পর্যবেক্ষণ করে এবং সর্বদাই শিল্পোদ্যোগীদের সঙ্গে থেকে যথা প্রয়োজনীয় সহায়তা (এসকর্ট) দেওয়া হচ্ছে। প্রকল্পগুলি দ্রুত বাস্তবায়িত করার জন্যে বিনিয়োগকারিদের গুরুত্বপূর্ণ সহায়তা প্রদান করতে পশ্চিমবঙ্গ শিল্প উন্নয়ন নিগম অফিস চত্বরে 'শিল্প বন্ধু' নামে 'এক জানালা' বা 'সিঙ্গল উইন্ডো' ব্যবস্থা চালু করা হয়েছে। উৎসাহবর্ধক কর্মসূচির অন্তর্গত বিভিন্ন সুযোগসুবিধা দান ছাড়াও রাজ্য সরকার গঠিত উচ্চ ক্ষমতা সম্পন্ন শিল্প-বিষয়ক কমিটি সরকারের কাছে বিপুল সংখ্যক অনুবর্তী (ডাউনস্ট্রিম) প্রকল্প ও তদনুষঙ্গ প্রকল্পগুলির বিশেষ কয়েকটির জন্যে অতিরিক্ত উৎসাহদানের সুপারিশ করে থাকেন। জেলাস্তরে জেলাশাসকের নেতৃত্বে গঠিত এই কমিটিগুলি জমি অধিগ্রহণ, রূপান্তর ও নামজারি (মিউটেশন), বিদ্যুৎ সরবরাহ ও অন্যান্য স্থানীয় পরিকাঠামোগত সুবিধাদান সংক্রান্ত বিষয়ে দ্রুত সিদ্ধান্ত গ্রহণ করেন।

১.১২. রাজ্য সরকার ভৌত ও সামাজিক পরিকাঠামোগত সুবিধাগুলির উত্তরোত্তর পরিবর্দ্ধনের কাজে যথেষ্ট অগ্রাধিকার দিয়েছেন। শিল্পে বিনিয়োগ আকর্ষক করে তুলতে সড়কপথের উন্নয়ন, নির্মাণ, চালু ও হস্তান্ত (বি. ও. টি.) ভিত্তিতে নতুন সুপার এক্সপ্রেসওয়ে নির্মাণ, নয়া শহরাঞ্চল নির্মাণ প্রভৃতি কর্মকান্ডকে অগ্রাধিকার দেওয়া হচ্ছে। বিদ্যুৎ উৎপাদন ক্ষেত্রে রাজ্য সরকারের কাজ, সারা দেশের সপ্রশংস দৃষ্টি আকর্ষণ করেছে। রাজ্যের বিদ্যুৎ উৎপাদক সংস্থাগুলি নূতন শিল্পস্থাপন, চালু উদ্যোগগুলির সম্প্রসারণ এবং রুগ্নশিল্পের পুনরুজ্জীবিত ও পুনর্বাসনকল্পে প্রথম তিন বৎসর পর্যন্ত বাণিজ্যিক উৎপাদনের জন্যে মোট বিদ্যুৎ মূল্যের অনধিক ৪০ শতাংশ পর্যন্ত হারে ছাড় দিয়ে থাকেন। শিল্প স্থাপনের স্বার্থে দ্রুত জমি অধিগ্রহণ করতে প্রয়োজনীয় আইনবিধি 'পশ্চিমবঙ্গ শিল্প পরিকাঠামো উন্নয়ন নিগম আইন, ১৯৭৪ অনুযায়ী রুলস প্রণয়ন করা হয়েছে। ডব্লিউ. বি. আই. ডি. সি. এবং আই. সি. আই. সি. আই. মিলিতভাবে একটি যৌথ ক্ষেত্রে "আই উইন" নামের একটি সংস্থা গঠন করেছে যা পরিকাঠামোগত কর্মসূচি বা প্রস্তাবগুলি প্রণয়নে অতি গুরুত্বপূর্ণ ভূমিকা পালন করবে। কলকাতার

শহরতলীতে মেসার্স বেঙ্গল এন. আর. আই. কমপ্লেক্স লিঃ ৫২০ কোটি টাকা প্রকল্প ব্যয়ের একটি আবাসিক তথা বাণিজ্যিক কমপ্লেক্স নির্মাণ প্রকল্প রূপায়িত করছেন। জলপথে কলকাতা থেকে হলদিয়া পর্যন্ত একটি অতি দ্রুতগামী ফেরি সার্ভিস চালু হয়েছে। কুলপিতে একটি ক্ষুদ্র বন্দর নির্মাণের উদ্দেশ্যে রাজ্য সরকার, পশ্চিমবঙ্গ শিল্পোন্নয়ন নিগম ও মুকুন্দ কেভেন্টার কনসোর্টিয়াম একটি বিস্তৃত প্রকল্প প্রতিবেদন রচনা করতে এক সমঝোতা পত্র স্বাক্ষর করেছেন।

১.১৩. ১৯৯৫ সালে আন্তর্জাতিক খ্যাতিসম্পন্ন পরামর্শদাতা দুই অগ্রণী সংস্থা, আর্থার. ডি. লিটলও প্রাইস ওয়াটারহাউস অ্যান্ড অ্যাশোসিয়েটেস পৃথকভাবে রাজ্য সরকারের কাছে শিল্প সম্ভাবনা প্রতিবেদন পেশ করেন। তদপরবর্তী ইতি কর্তব্য হিসাবে জেলা ভিত্তিক ভাবে রাজ্যের শিল্পের বর্তমান অবস্থা নিরূপণের জন্য সমীক্ষা করে আঞ্চলিকভাবে শিল্পসমূহ চিহ্নিতকরণের জন্য মেসার্স পার্থ. এস. ঘোষ অ্যান্ড অ্যাশোসিয়েটসকে নিযুক্ত করা হয়। এই পরামর্শদাতা সংস্থাটি রাজ্য সরকারের কাছে ইতিমধ্যেই তাদের প্রতিবেদন পেশ করেছেন এবং প্রতিবেদনে প্রদত্ত সুপারিশগুলির সম্যক মূল্যায়ন করে সেগুলির ফলপ্রসূ বাস্তবায়ণের জন্য বিভিন্ন সরকারি দপ্তর ও সংস্থাগুলির সমন্বয়ে একটি উচ্চ ক্ষমতা সম্পন্ন কমিটি গঠিত হয়েছে।

১.১৪. মাননীয় সদস্যবৃন্দ অনুগ্রহ করে স্মরণ করবেন আমি ইতিপূর্বে উল্লেখ করেছি যে ৫,১৭০ কোটি টাকার হলদিয়া পেট্রো-রসায়ন প্রকল্পের নির্মাণ কাজ ইতিমধ্যেই শুরু হয়েছে। জাপানের মেসার্স টয়ো ইঞ্জিনিয়ারিং কর্পোরেশন ইতিমধ্যেই ন্যাপথা ক্র্যাকার কমপ্লেক্সটির নির্মাণ কাজ শুরু করেছে। এই গুরুত্বপূর্ণ ধাপ অতিক্রম করার পর এই কমপ্লেক্সের যাবতীয় বাণিজ্যিক নির্মাণকার্যের সমাপ্তির সময়সীমা ধার্য হয়েছে ১৯৯৯ সালের তৃতীয় ভাগে। এইচ. ডি. পি. ই. এল. এল. ডি. পি. ই. এবং পিপি—এই তিনটি পলিমার প্রকল্পের নির্মাণ কাজের জন্য ঠিকাদার নিয়োগের বিষয়টির দ্রুত নিষ্পত্তি করে ফেলা হবে। ক্যাপটিভ পাওয়ার প্ল্যান্ট ও নাইট্রোজেন প্ল্যান্ট চালানোর জন্য অপারেটর নিয়োগের বিষয়েও ব্যবস্থা নেওয়ার হচ্ছে। যুক্তরাষ্ট্রের মেসার্স বেকটেল কর্পোরেশন, ইঞ্জিনিয়ার্স ইন্ডিয়া লিমিটেডের সহযোগিতায় প্রকল্প ব্যবস্থাপন পরিষেবা দিচ্ছে ও সেই সঙ্গে প্রকল্প ব্যবস্থাপনের সার্বিক দায়িত্বে আছে। এই প্রকল্পে প্রমোটারবৃন্দ ইতিমধ্যেই ৫০৫ কোটি টাকার মূলধনী অর্থের যোগান দিয়েছেন। অনুবর্তী (ডাউন স্ট্রিম) রাসায়নিক উৎপাদন ইউনিট এবং প্লাস্টিক প্রক্রিয়াকরণ শিল্প স্থাপনের বিষয়টি সক্রিয়ভাবে বিবেচনাধীন। রাজ্য সরকার অনুবর্তী (ডাউনস্ট্রিম) রাসায়নিক উৎপাদন ইউনিট এবং প্লাস্টিক প্রক্রিয়াকরণ শিল্পস্থাপনের জন্য জমি অধিগ্রহণ ও অন্যান্য পরিকাঠামো সংক্রান্ত সহায়তা করার জন্য যথোপযুক্ত ব্যবস্থা নিয়েছেন।

১.১৫. সাম্প্রতিককালে অর্থনৈতিক উন্নতির ক্ষেত্রে পশ্চিমবঙ্গ জাতীয় গড়ের তুলনায় ভাল ফল করেছে। শিল্প উৎপাদন সূচক প্রতি বছরই ক্রমান্বয়ে উর্ধ্বমুখী হচ্ছে। ১৯৯১ সালের পরবর্তী সময়ে এই রাজ্য ৩১,৫২৬ কোটি টাকা বিনিয়োগ সমন্বিত ১৪০৬ টি বিনিয়োগ প্রস্তাব পেয়েছে। ১৯৯৬ সালে পশ্চিমবঙ্গে ৬২২৪.৭৬ কোটি টাকা বিনিয়োগ সমন্বিত ২৬৩টি শিল্প স্থাপনের অনুমোদন পাওয়া গেছে।

১.১৬. বিভিন্ন ক্ষেত্রে (সেক্টরে) অনুমোদিত সরাসরি বিদেশি পুঁজি বিনিয়োগের বিষয়ে পশ্চিমবঙ্গের স্থান উল্লেখযোগ্য। ১৯৯৬ সনে অনাবাসী ভারতীয়/বিদেশি বিনিয়োগকারীদের তরফ থেকে আনুমানিক ২৬২৪.৩৮ কোটি টাকা বিনিয়োগ সমন্বিত ৩২ টি শিল্প স্থাপনের প্রস্তাব পাওয়া গেছে। ১৯৯১ থেকে ১৯৯৬ এর অক্টোবর মাস পর্যন্ত অনাবাসী ভারতীয়/বিদেশি বিনিয়োগকারিদের তরফ থেকে আনুমানিক ১২২৯১.০০ কোটি টাকা বিনিয়োগ সমন্বিত ২১৫টি প্রকল্প পশ্চিমবঙ্গের জন্য অনুমোদিত হয়েছে।

১.১৭. মাননীয় সদস্যগণ একথা জেনে সুখী হবেন যে কয়েকটি উল্লেখযোগ্য প্রকল্প অচিরেই বাস্তবায়িত হবে। প্রসঙ্গত উল্লেখ করা যায় যে, জাপানের মিৎসুবিশি কেমিক্যাল কর্পোরেশন তাদের ১,৪০০ কোটি টাকা ব্যয়ের পি টি. এ. প্রকল্পটি ১৯৯৭-৯৮ সালের মধ্যে হলদিয়াতে শুরু করতে সক্ষম হবে। অ্যাপিজে/মারুবেনি/ডি. পি. এল./ বি. টি. এস. সংস্থা সমূহের দুর্গাপুরে ১,৪০০ কোটি টাকা অনুমিত ব্যয়ের সুসংহত ইস্পাত প্রকল্পটি জাপানের কয়েকটি খ্যাতনামা শিল্পোদ্যোগিদের সহযোগে রূপায়িত হবে। উত্তরবঙ্গে ৮০০ কোটি টাকা ব্যয় সমন্বিত একটি কাগজকল এবং হলদিয়াতে ১,৪০০ কোটি টাকা ব্যয়ের ইউরিয়া উৎপাদনকারি একটি সার কারখানা খুব শীঘ্রই স্থাপনের প্রস্তাব রয়েছে। মাননীয় সুপ্রিম কোর্টের নির্দেশানুযায়ী কলকাতার ট্যানারিগুলির পুনস্থাপনার জন্য ইস্টার্ন মেট্রোপলিটন বাইপাস এর কাছে একটি চর্ম শিল্প কেন্দ্র স্থাপনের প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়া হচ্ছে। এই চর্ম শিল্প কেন্দ্রে বর্তমান ট্যানারিগুলি ব্যাতিরেকে নতুন চর্ম ও চর্মজাত সামগ্রী উৎপাদনকারি প্রকল্প স্থাপনের ব্যবস্থা থাকবে। আই. বি. পি. ক্যালটেক্স, অনুমিত ২০০ কোটি টাকা ব্যয়ে হলদিয়ায় একটি এল. পি. জি. বটলিং প্ল্যান্ট স্থাপনার ব্যবস্থা ইতিমধ্যেই গ্রহণ করেছে।

১.১৮. রাজ্য সরকার রপ্তানি বাণিজ্যের উন্নয়নের জন্য এবং রপ্তানিযোগ্য পণ্য উৎপাদনকারি শিল্প সংস্থা স্থাপনের উপর বিশেষ মনোযোগ দিয়েছেন। "এক্সপোটার্স অফ ওয়েস্ট বেঙ্গল" নামে একটি রপ্তানি বিষয়ক পুস্তিকা (ডাইরেক্টরি অফ এক্সপোর্ট) পশ্চিমবঙ্গ সরকারের শিল্প অধিকর্তার দপ্তর থেকে প্রকাশ করা হয়েছে। এটি রপ্তানিকারকদের কাছে অত্যন্ত প্রয়োজনীয় হবে। শিল্প অধিকর্তার দপ্তরে একটি এক্সপোর্ট প্রমোশন সেল সক্রিয় রয়েছে। রপ্তানি বাণিজ্যের সহায়তার জন্য কেন্দ্রীয় সরকার পশ্চিমবঙ্গ শিল্প উন্নয়ন নিগমকে রপ্তানিকারক প্রতিষ্ঠান (এক্সপোর্ট হাউস) হিসাবে ঘোষণা করেছেন।

১.১৯. অনুমিত ১৪ কোটি টাকা ব্যয়ে দুর্গাপুরে রপ্তানি বাণিজ্যের উন্নয়নের জন্য একটি ইন্ডাস্ট্রিয়াল পার্ক তৈরি করা হচ্ছে। এ বাবদ মোট ব্যয়ের ১০ কোটি টাকা কেন্দ্রীয় সরকার দেবেন এবং বাকি টাকা রাজ্য সরকারকে বহন করবে। রাজ্য সরকার বিনামূল্যে ১৪০ একর পরিমাণ জমি এই পার্কের জন্য দিয়েছেন। এই পার্কের মধ্যে ৯০ একর পরিমাণ জমি শিল্প ইউনিট এবং ফ্ল্যাটেড কারখানা তৈরির জন্য ব্যবহৃত করা হবে। এ ব্যাপারে একটি 'মাস্টার প্ল্যান' তৈরি করা হয়েছে ও নির্মাণের কাজ এগিয়ে চলেছে।

১.২০. রাজ্য থেকে রপ্তানি বৃদ্ধি করতে রাজ্য সরকার, শিল্প ও বাণিজ্য দপ্তরের মন্ত্রীর সভাপতিত্বে একটি বাণিজ্য বোর্ড গঠন করেছেন। বিভিন্ন বাণিজ্যিক চেম্বার, রপ্তানি উন্নয়ন সংস্থা, কেন্দ্রীয় সরকার এবং রাজ্য সরকারের প্রতিনিধি সমন্বয়ে এই বোর্ড গঠিত।

১.২১. কলকাতা থেকে ৫৫ কিঃ মিঃ দূরে অবস্থিত আধুনিক উচ্চমানের পরিকাঠামো সমন্বিত ফলতা রপ্তানি বাণিজ্য অঞ্চলের রপ্তানিযোগ্য 'ভ্যালু অ্যাডেড' দ্রব্য সামগ্রী উৎপাদন এবং পরিষেবা প্রদানকারী ইউনিট স্থাপনের সকল সুবিধা আছে। এই বাণিজ্য কেন্দ্রে সর্বমোট ১৫৫ কোটি টাকা বিনিয়োগ সমন্বিত ৩৬টি রপ্তানিকারক সংস্থা চালু অবস্থায় আছে। ১৯৯৭ সালের মার্চ মাস পর্যন্ত এই অঞ্চল থেকে সর্বমোট প্রায় ২১৯ কোটি টাকা মূল্যের পণ্য সামগ্রী রপ্তানি করা হয়েছে।

১.২২. ৭ কোটি টাকা ব্যয় সমন্বিত নির্ম্মীয়মান জেটিটি ১৯৭৭ সালের এপ্রিল মাসে চালু হবে বলে আশা করা যায়। এর মাধ্যমে যোগাযোগের উন্নয়ন ঘটবে এবং পরিবহনখাতে খরচ ও সময় কম হবে।

১.২৩. বাংলাদেশে রপ্তানির উদ্দেশ্যে পরিকাঠামোগত উন্নয়নের জন্য বিভিন্ন পদক্ষেপ গ্রহণ করা হয়েছে। এগুলির মধ্যে বনগাঁওয়ে বহুমুখী ট্রাক টার্মিনাস স্থাপন, ট্রাক টার্মিনাসে পৌছানোর সম্মুখস্থ রাস্তা নির্মাণ, হরিদাসপুর সীমান্তে ফোর-লেন লে-বাই নির্মাণ এবং ১.২ কিঃ মিঃ চওড়া বনগাঁ পেট্রাপোল সড়কের প্রশস্তকরণ প্রভৃতি উল্লেখযোগ্য। পরিকাঠামোর উন্নয়ন সম্পর্কিত আরও কয়েকটি প্রস্তাব চূড়ান্তকরণের ব্যবস্থা নেওয়া হচ্ছে। এছাড়াও রায়গঞ্জ বুনিয়াদপুর-হিলি অঞ্চলে, এবং মালদা মেহেদিপুর অঞ্চলে রাস্তাগুলির প্রশস্তকরণ ও মেরামতির কাজ শীঘ্রই গ্রহণ করা হবে বলে সিদ্ধান্ত নেওয়া হয়েছে।

১.২৪. পাট শিল্পের ক্ষেত্রে, এই শিল্পে নিযুক্ত হাজার হাজার শ্রমিক কর্মচারীর জীবিকা এবং রাজ্যের অর্থনীতি ও শিল্প স্বার্থ রক্ষা করতে রাজ্য সরকার বি. আই. এফ. আর., বিভিন্ন আর্থিক প্রতিষ্ঠান ও ব্যাঙ্ক কর্তৃপক্ষের সাথে নিয়মিত যোগাযোগ রেখে চলেছেন, যাতে করে পুনর্বাসন প্রকল্পগুলির দ্রুত ইতিবাচক নিষ্পত্তি হয়। রাজ্য সরকারের দিক থেকে বি. আই. এফ. আরের পুনর্বাসন প্যাকেজে কয়েকটি রুগ্ন পাট করে পুনরুজ্জীবনের ক্ষেত্রে রাজ্য সরকার পশ্চিমবঙ্গ উৎসাহদান প্রকল্প, ১৯৯৩ থেকে আর্থিক সহায়তা প্রদানে রাজ্য সরকার সম্মতি দিয়েছেন। পাট শিল্পের বাধ্যতামূলক ভাবে পাটের বস্তা ব্যবহৃত হয় সেজন্য কেন্দ্রীয় সরকারের সঙ্গে নিরন্তর যোগাযোগ রাখা হচ্ছে।

২

২.১. এখন আমি শিল্প ও বাণিজ্য দপ্তরের অধীন বিভিন্ন কর্পোরেশন, ডাইরেক্টরেট ও অন্যান্য অফিস দ্বারা বিভিন্ন প্রকল্প বাস্তবায়নের একটি সংক্ষিপ্ত বর্ণনা দেব। প্রথমেই আমি সভার কাছে নিবেদন করতে চাই যে, দপ্তরের সকল সংস্থা, কর্পোরেশন ও ডাইরেক্টরেটকে শিল্পায়নের প্রচন্ড গতির সঙ্গে সামঞ্জস্য বিধান করার জন্য উপযুক্ত করে তুলতে হবে। আমরা এইসব কার্য-নির্বাহি সংস্থাগুলি পুনর্গঠিত করে প্রয়োজনীয় কার্যকারিতার স্তরে উন্নীত করার ব্যবস্থা গ্রহণ করেছি।

২.২. ইলেক্ট্রনিক্স, খনি ও চা ইত্যাদি বাদে মাঝারি ও বৃহৎ শিল্পক্ষেত্রে বিনিয়োগ ত্বরান্বিত করার জন্য পশ্চিমবঙ্গ শিল্পোন্নয়ন নিগম মুখ্য ভূমিকা পালন করে আসছে। এই

নিগমটির নির্দ্দিষ্ট মূল কার্যধারাগুলির মধ্যে আছে মাঝারি শিল্পোদ্যোগগুলিকে আর্থিক সহায়তা দন, বিনিয়োগ প্রস্তাবগুলির বাস্তবায়নের জন্য পাশে থেকে প্রয়োজনীয় সহায়তা ও পরিষেবা (এসকর্ট সার্ভিস) প্রদান, গুরুত্বপূর্ণ শিল্পগুলির ক্ষেত্রে যৌথ শিল্প উদ্যোগ বা অন্যান্য উদ্যোগ গড়ে তোলা, বিদেশি প্রতিষ্ঠান এবং কোম্পানিগুলির সঙ্গে বাণিজ্যিক, ব্যবসায়িক ও শিল্প সম্পর্ক গড়ে তোলা এবং রাজ্যে শিল্পায়নের উজ্জ্বল সম্ভাবনাকে তুলে ধরার জন্য তথ্যাবলী প্রকাশ ইত্যাদি। সম্প্রতি এই কর্পোরেশন তার কার্যক্রম মার্চেন্ট ব্যাংকিং, ভেঞ্চার ক্যাপিটাল, নির্দ্দিষ্ট কয়েকটি ক্ষেত্রে পরিকাঠামো উন্নয়ন ইত্যাদি ক্ষেত্রে বিস্তৃত করেছে।" রাজ্যে 'এক জানালা' শিল্প সহায়তা কেন্দ্র—'শিল্পবন্ধু' এই নিগমের পরিচালনাধীন। শিল্পবন্ধু এমন একটি সহায়ক সংস্থা যা রাজ্য সরকারের বিভিন্ন দপ্তর ও সংস্থার রাজ্যের শিল্পোন্নয়নে তাৎক্ষণিক সিদ্ধান্ত নিতে সক্ষম এমন আধিকারিকদের সমন্বয়ে গঠিত। এর উদ্দেশ্য যে বিভিন্ন ক্ষেত্রের শিল্পোদ্যোগীদের একটি নির্দ্দিষ্ট স্থানে থেকে যথাযথ সহায়তা প্রদান করা।

২.৩. ১৯৯৬-৯৭ আর্থিক বছরে পশ্চিমবঙ্গ শিল্পোন্নয়ন নিগমের সহায়তায় মোট ৩৩টি প্রকল্প রূপায়িত হয়েছে। এতে ৫৩৯.৫২ কোটি টাকা বিনিয়োগ ও ৩৩৭৮ জনের কর্মসংস্থান সম্ভব হয়েছে। এর মধ্যে ১২১ কোটি টাকা ব্যয়ে ফলতায়•'পেট-রেশিন' প্রকল্প, ২১ কোটি টাকা ব্যয়ে সোনারপুরে ইন্ট্রাভেনাস ফ্লুইড প্রকল্প, আন্দুলে ২২.৫০ কোটি টাকা ব্যয়ে কেবল নির্মাণ প্রকল্প, ২৪ পরগনার রসপুঞ্জতে ১৩ কোটি টাকা ব্যয়ে সুপার এনামেল কপার ওয়ার প্রকল্প, হাওড়াতে ২০ কোটি টাকা ব্যয়ে পাটজাত তন্তু নির্মাণ প্রকল্পগুলি অন্তর্গত। এছাড়া, পশ্চিমবঙ্গ শিল্প উন্নয়ন নিগমের সহায়তায় ২৩৫০.২২ কোটি ব্যয়ে ৭৩টি শিল্প স্থাপন প্রকল্প বাস্তবায়নের চূড়ান্ত পর্যায়ে আছে। এই প্রকল্পগুলিতে ১৫১৬৪ জন লোকের কর্মসংস্থান হবে বলে আশা করা যায়।

২.৪. ১৯৯৫ সনে শিল্প স্থাপনের প্রকল্পসমূহের রূপরেখা টাটা কনসালটেন্সির মাধ্যমে করা এই রূপরেখার সাহায্যে এই নিগম কতিপয় বৃহৎ উদ্যোগীকে প্রকল্প স্থাপনে অনুপ্রাণিত করতে সক্ষম হয়েছে। সম্প্রতি নিগম কয়েকটি নির্দ্দিষ্ট প্রকল্পের রূপরেখা তৈরি করছে এবং এরই পরিপ্রেক্ষিতে তাদের দপ্তরে একটি প্রকল্প উন্নয়ন কেন্দ্র স্থাপন করতে চলেছে।

২.৫. ১৯৯৬-৯৭ আর্থিক বছরে শিল্পোন্নয়ন নিগমের সহায়ক সংস্থা "শিল্পবন্ধু" ১০৯৬৩ কোটি টাকা প্রকল্প ব্যয় সমন্বিত ১৬৭টি প্রকল্পের (যার মধ্যে ১৬৪টি নূতন প্রকল্প ও ৩টি চালু প্রকল্প) সমস্যা সমাধানে ব্রতী হয়েছিলেন। অধিকাংশ ক্ষেত্রেই আশানুরূপ অগ্রগতি লক্ষ্য করা গেছে।

২.৬. বিভিন্ন শিল্পমেলা অংশগ্রহণ ব্যতিরেকেও এই নিগম হ্যানোভার শিল্পমেলায় অংশগ্রহণে শিল্পোদ্যোগিদের কাছে আশানুরূপ সাড়া জাগাতে সক্ষম হয়েছে। এই নিগম বিভিন্ন বিদেশি শিল্প ও বাণিজ্যিক প্রতিনিধিদলকে স্বাগত জানিয়েছে। বিভিন্ন বাণিজ্যিক সংগঠনের সহায়তায় শিল্পোন্নয়ন নিগম শিল্পোন্নয়নের সম্ভাবনাকে উজ্জ্বল করতে বিভিন্ন দেশে বাণিজ্য সফরেরও আয়োজন করেন।

২.৭. বৈদ্যুতিক-সংক্রান্ত শিল্পের ব্যাপারে, পশ্চিমবঙ্গ বৈদ্যুতিক শিল্প উন্নয়ন নিগম সরকারি ও বেসরকারি সংস্থাসমূহের যোগসূত্রে "পরিকাঠামো ও সংস্থাপন" (ইনফ্রাস্ট্রাকচার ও ইনস্টিটিউশন) বিষয়ে সবিশেষ গুরুত্ব আরোপ করেছেন। এরই সাথে সাথে ওয়েবেল তার সহযোগী সংস্থাগুলিতে প্রযুক্তিগত উন্নয়ন/সম্প্রসারণ/উৎপন্ন সামগ্রীকে বহুমুখী করার জন্য বিশেষ প্রচেষ্টা চালাচ্ছেন।

২.৮. ইতিমধ্যেই বৈদ্যুতিন-সংক্রান্ত শিল্পের ক্ষেত্রে আন্তর্জাতিক মান সম্পন্ন কয়েকটি সংস্থা, যেমন সিমেন-মাৎসুসিতা, সিমেন্স লিমিটেড-ইন্ডিয়া, ফিলিপস, ডান অ্যান্ড ব্রাড স্ট্রিট (কগনিজেন্ট) সেমা, টেলিকোয়ার্জ পশ্চিমবঙ্গে শিল্প স্থাপন করেছে। এছাড়া কয়েকটি বিশিষ্ট ভারতীয় শিল্প সংস্থা যথা এ.সি.সি, প্রাইস ওয়াটার হাউস, পার্টেক কম্পিউটার লিমিটেড, রিলায়েন্স, বিদেশ সঞ্চার নিগম তাদের সংস্থা পশ্চিমবঙ্গে স্থাপন করেছে।

২.৯. এই নিগম, দুই প্রধান সহযোগী সংস্থা এ.সি.সি. ও টেলি কোয়ার্জ এর সঙ্গে ভারতবর্ষের সর্ববৃহৎ ক্রিস্টাল-ডিভাইস প্রকল্পের নির্মাণকার্য শুরু করেছে। প্রকল্পটির প্রথম পর্যায়ে অনুমিত বিনিয়োগের পরিমাণ একশত কোটি টাকা এবং সেজন্য একটি নূতন কোম্পানি গঠন করা হয়েছে। বর্তমানের ওয়েবেল ক্রিস্টাল লিমিটেড ভবিষ্যতে এই ক্রিস্টাল প্রকল্পের অন্তর্ভূক্ত হবে।

২.১০. ওয়েবেল মিডিয়াট্রনিক্স লিমিটেড বাণিজ্যিক মানের কম্প্যাক্ট ডিস্ক বাজারে ছেড়েছে এবং যুক্তরাষ্ট্রের টেলিডেক (ইউ. এস. এ.) এর সহযোগিতা বাণিজ্যিক মানের কম্প্যাক্ট ডিস্ক তৈরি করছে এবং ভি. ডি. ও. উৎপাদনের পর মাল্টি মিডিয়া সহ অতি উচ্চমানের সুযোগ সুবিধার ব্যবস্থাও করা হয়েছে।

২.১১. 'ইনফিনিটি-দ্য ইনটেলিজেন্ট সিটি' প্রকল্পের নির্মাণ কাজ শুরু হয়েছে এবং 'থিংক ট্যাঙ্ক' ভবনের কাজ চলছে। পশ্চিমবঙ্গ বৈদ্যুতিন শিল্প উন্নয়ন নিগম তথ্য-প্রযুক্তির সংস্থা স্থাপনের সহায়তার জন্য ওয়াক-ইন সুবিধা সমন্বিত অপর একটা ভবন নির্মার্ণের পরিকল্পনা করেছে।

২.১২. প্রতিষ্ঠান স্থাপনের ক্ষেত্রে, ওয়েবেল ইনফর্মেটিক্স লিমিটেড, উচ্চশিক্ষা দপ্তর ও কারিগরি শিক্ষা দপ্তরের সহায়তায় রাজ্য জুড়ে কম্পিউটার শিক্ষার জন্য বিভিন্ন মহাবিদ্যালয়ে কারিগরি শিক্ষায়তন কেন্দ্র স্থাপন করেছেন।

২.১৩. আই. বি. এম. এর সহযোগিতায় গ্লোবাল সিনার্জিস লিমিটেড সল্টলেক ইলেক্ট্রনিক্স কমপ্লেক্সে ভারতের প্রথম "আই. বি. এম.-সফটওয়্যার এক্সেলেন্স কেন্দ্র" স্থাপনে ব্রতী হয়েছেন। নিগম এই প্রকল্প সত্বর রূপায়ণের সহায়তা করছে।

২.১৪. বৈদ্যুতিন ক্ষেত্রে আমরা এখন বিপুলসংখ্যক প্রস্তাব পেয়েছি যার জন্য সল্টলেক ইলেক্ট্রনিক্স কমপ্লেক্সে আরও জমির প্রয়োজন হয়ে পড়েছে। বর্তমানের সল্টলেক ইলেক্ট্রনিক্স কমপ্লেক্সটির আয়তন আরও বাড়ানোর জন্য আমরা প্রয়োজনীয় ব্যবস্থা নিচ্ছি।

২.১৫. পশ্চিমবঙ্গে জমির অত্যাধিক চাহিদা থাকায়, শিল্প বিকাশের জন্য যথাযথ সময়ে

জমির ব্যবস্থা করা সমস্যার ব্যাপার হয়ে উঠেছে। যাইহোক না কেন, পশ্চিমবঙ্গ শিল্প পরিকাঠামো উন্নয়ন নিগম (WBIIDC), শিল্প নির্মাণের ক্রমবর্দ্ধমান চাহিদার সঙ্গে সঙ্গতি রেখে নূতন নূতন শিল্পবিকাশ কেন্দ্র স্থাপনের উদ্যোগ নিয়েছে। ফলতা এবং উলুবেড়িয়াতে যথাক্রমে ২৮৯ একর ও ২৬৯ একর অতিরিক্ত জমি অধিগ্রহণের ব্যবস্থা করা হয়েছে। এছাড়া হুগলি জেলার খন্যানে নূতন শিল্পবিকাশ কেন্দ্র স্থাপনের অভিপ্রায়ে ২২৫ একর পরিমিত জমি অধিগ্রহণের ব্যবস্থা নেওয়া হচ্ছে।

২.১৬. মাননীয় সদস্যগণ আনন্দিত হবেন যে, পশ্চাদপদ জেলাগুলিতে অবস্থিত মালদা, বিষ্ণুপুর, রাণীনগর, দাবগ্রাম প্রভৃতি শিল্পবিকাশ কেন্দ্রগুলি শিল্পোদ্যোগিদের কাছ থেকে ভাল সাড়া পেয়েছে। মালদা, বীরভূম এবং জলপাইগুড়িতে যথাক্রমে প্রায় ৪৩ কোটি টাকা, ৬৪ কোটি টাকা এবং ১১২ কোটি টাকা প্রকল্প ব্যয় সমন্বিত বৃহদায়তন শিল্পবিকাশ কেন্দ্র স্থাপনের জন্য ভারত সরকারের অনুমোদন পাওয়া গেছে।

২.১৭. বৃহত্তর কলকাতা গ্যাস সরবরাহ নিগম লিমিটেড ডানকুনির কোল কমপ্লেক্স থেকে গৃহস্থলী ও বাণিজ্যিক গ্রাহকদের কোলগ্যাস সরবরাহ ও বিপণন উন্নয়ন প্রকল্প হাতে নিয়েছে। এই প্রকল্পটি সম্পূর্ণ হতে চলেছে। ১৯৯৫ সালের প্রারম্ভে কলকাতার রাজাবাজারে যে দুটি গ্যাস হোল্ডার চালু হওয়ার মুখেই ক্ষতিগ্রস্থ হয় সেগুলি ইতিমধ্যে মেরামত করা গেছে এবং অতি শীঘ্রই চালু হবে। ডানকুনি থেকে ২নং জাতীয় সড়ক/৬নং জাতীয় সড়ক সংযোগস্থল পর্যন্ত, উচ্চচাপযুক্ত প্রধান গ্যাস পাইপ লাইনটি চালু হবার মুখে। এই সংস্থার বর্তমান সরবরাহকৃত গ্যাসের পরিমাণ দিন প্রতি ৪ মিলয়ন ঘন ফুট (এম. সি. এফ. ডি.) এই উৎপাদন ১৯৯৭ এর মার্চ নাগাদ বৃদ্ধি পেয়ে দিন প্রতি ৬ থেকে ৭ মিলিয়ন ঘন ফুটে দাঁড়াবে বলে আশা করা হচ্ছে। শিল্প ও বাণিজ্য ক্ষেত্রে গ্রাহকবাড়ার বৃদ্ধির জন্য সংস্থা ও রাজ্য সরকার লাগাতার প্রচেষ্টা চালিয়ে যাচ্ছেন। সংস্থাটির সরবরাহকৃত কোলগ্যাস দূষণমুক্ত হওয়ায় কিছু রি-রোলিং কারখানা এই গ্যাস গ্রহণে আগ্রহ দেখিয়েছে। এ পর্যন্ত হাওড়া অঞ্চলের প্রায় ৪০টি অনুরূপ শিল্প-কারখানা, সংস্থাটির সঙ্গে গ্যাস সরবরাহ নেওয়ার চুক্তি স্বাক্ষর করেছে।

২.১৮. পশ্চিমবঙ্গ চা উন্নয়ন নিগম লিমিটেডের পাঁচটি চা বাগানে তৈরি চায়ের মোট উৎপাদন ১৯৯৫-৯৬ ৫.৭৬ কেজি থেকে বেড়ে ১৯৯৬-৯৭ সালে ডিসেম্বর' অবধি ৬.৩৩ লক্ষ কেজিতে দাঁড়িয়েছে। বর্তমান বৎসরে আবহাওয়ার প্রতিকূল পরিস্থিতি সত্ত্বেও তৈরি চায়ের উৎপাদনে উর্ধ্বগতি লক্ষিত হয়েছে। চা কারখানাগুলির পর্যায়ক্রমিক আধুনিকীকরণ ও বিভিন্ন উন্নয়নমূলক কর্মসূচির মাধ্যমে উৎপাদনশীলতা বৃদ্ধির জন্য সংস্থাটির লাগাতার প্রচেষ্টাই এই অধিকতর উৎপাদনের মুখ্য কারণ।

২.১৯. কিলোগ্রাম প্রতি দামের উর্ধ্বগতি থাকায় ঐ সংস্থার দার্জিলিংয়ের বাগানগুলির চায়ের বাজার দর খুবই অনুকূল ও উৎসাহব্যঞ্জক ছিল।

২.২০. নিগম অধীনস্থ চা-বাগানগুলির উৎপাদনশীলতা ও তৈরি চায়ের গুণমান আরও বাড়িয়ে ১৯৯৭-৯৮ সালে চা বাগানগুলির সর্বাঙ্গীণ উন্নয়নের জন্য নিগম প্রচেষ্টা অব্যাহত

রেখেছে। চায়ের উৎপাদন বাড়াতে নিগম বিধি উন্নয়ন কার্যক্রম হাতে নিয়েছে।

২.২১. পশ্চিমবঙ্গ ফার্মাসিউটিক্যাল ও ফাইটোকেমিক্যাল উন্নয়ন নিগম লিমিটেড-এর নদীয়ার কল্যাণীতে, দক্ষিণ ২৪ পরগনার বেহালায় এবং জলপাইগুড়ির তরলপাড়ায় তিনটি উৎপাদন ইউনিট আছে।

২.২২. জলপাইগুড়ির ফাইটোকেমিক্যাল কমপ্লেক্সে এই নিগম উত্তরবঙ্গের চা চাষে এবং রাজ্যের অন্যান্য কৃষিক্ষেত্রে ব্যবহার্য বিভিন্ন প্রকার উৎপাদক বৃদ্ধি-সহায়ক জৈব রসায়ন প্রস্তুতিকরণে সাফল্য লাভ করেছে।

২.২৩. বেহালায় হাউসহোল্ড ইউটিলিটি ইউনিটে 'ফাইটোফ্রেশ' ও 'ফাইটোস্প্রে'-র উৎপাদন বৃদ্ধি করতে অতিরিক্ত যন্ত্রপাতি বসানো হয়েছে। উত্তরবঙ্গ, আসাম ও ভারতের উত্তর পূর্বাঞ্চলীয় রাজ্যগুলিতে এই পণ্যগুলির ক্রমবর্দ্ধমান চাহিদা পূরণের প্রয়োজনে জলপাইগুড়ির তরলপাড়ায় ফাইটোকেমিক্যাল কমপ্লেক্সে একটি নতুন ইউনিট কাজ শুরু করেছে।

২.২৪. বেহালার 'আর অ্যান্ড ডি' ড্রাগ টেস্টিং কেন্দ্রে, রেলওয়ে হাসপাতালগুলি ও অন্যান্য প্রখ্যাত প্রতিষ্ঠানগুলির প্রয়োজন মেটাতে উন্নতমানের নমুনা পরীক্ষার প্রচলন করা হয়েছে।

২.২৫. সম্প্রতি ভারত সরকার চিনে প্রস্তুত ৮-হাইড্রক্সিকুইনোলিনের উপর অ্যান্টি ডাম্পিং মাসুল বলবৎ করেছেন। এই পরিপ্রেক্ষিতে সংস্থার কল্যাণীস্থিত কারখানায় ৮-হাইড্রক্সিকুইনলিন উৎপাদন বৃদ্ধি করা হবে।

২.২৬. পশ্চিমবঙ্গ চিনি উন্নয়ন নিগম লিমিটেড ১৯৯৬-৯৭ মরসুমে আহমেদপুর চিনি কলে ১৫,০০০ মেট্রিক [illegible]খ মাড়াইয়ের লক্ষ্যমাত্রা স্থির করেছেন।

২.২৭. পশ্চিমবঙ্গ খনিজসম্পদ উন্নয়ন ও বিপণন নিগম লিমিটেডের বেলদি মাইন এবং রাঙাডিহি গ্রাইডিং কারখানায় রক ফসফেট ('পুরুলিয়া ফস') উৎপাদন অব্যাহত আছে। এই সংস্থা মেসার্স টাকা টি লিমিটেডে ও অন্যান্য প্রতিষ্ঠানে 'পুরুলিয়া ফস' সরবরাহের বরাদ্দ পেয়েছে এবং সেগুলি কার্যকর করা হচ্ছে। ১৯৯৭ সালে 'পুরুলিয়া ফস' উৎপাদনের লক্ষ্যমাত্রা স্থির করা হয়েছে ১৫,০০০ টন। সংস্থার বীরভূমস্থ কিছু খনি থেকে উৎপাদিত উল্লেখযোগ্য পরিমাণ প্রস্তর সামগ্রী কলকাতা পুরসভা, পাব্লিক ওয়াকার্স ডিপার্টমেন্ট, সেন্ট্রাল পাব্লিক ওয়াকর্স ডিপার্টমেন্ট, বক্রেশ্বর ও মেজিয়া তাপ-বিদ্যুৎকেন্দ্র ও সেচ দপ্তরে সরবরাহ করা হচ্ছে।

২.২৮. সংস্থাটি পুরুলিয়ার মালতি অঞ্চলে হাই-অ্যালুমিনা ফায়ার ক্লে উৎপাদন ও বিপণন অব্যাহত রেখেছে।

২.২৯. রাজ্য সরকারের ডাইরেক্টরেট অফ সিঙ্কোনা অ্যান্ড আদার মেডিসিনাল প্ল্যান্টস এই বৎসরে দার্জিলিং জেলায় তাদের ২৬,০০০ একর জমির মধ্যে ১০,০০০ একরের কৃষিখামারে সিঙ্কোনা, ইপিকাক, ডায়োস্কোরিয়ার উৎপাদন করছে। এখানে সহযোগী কৃষিজ পণ্য হিসাবে

উৎপন্ন হচ্ছে এলাচ, রাবার ইত্যাদি। প্রায় ৪০ একর জমিতে রাবার চাষের ব্যবস্থা আছে। সংস্থার শ্রমিক কর্মচারিদের জন্য আদর্শ শ্রমিক আবাসের ব্যবস্থা ডাইরেক্টরেটের বিভিন্ন কর্মসূচির অন্যতম। এ বৎসর প্রায় ৮০টি অনুরূপ বাসগৃহ তৈরি ও সেগুলি চা বাগান ও কারখানার শ্রমিক কর্মচারিদের মধ্যে বন্টন করা হয়েছে। কর্মচারিদের জন্য পাইপ লাইনে পানীয় জল সরবরাহ আরও বাড়ানো হয়েছে।

২.৩০. রাজ্য সরকারের শিল্প অধিকার বৃহৎ ও মাঝারি শিল্পের পরিকল্পনা ও উন্নয়নের গুরুত্বপূর্ণ ভূমিকা নিয়েছে। অনাবাসী ভারতীয় ও বিদেশি বিনিয়োগকারিদের বিভিন্ন শিল্প উন্নয়ন সংস্থার সঙ্গে যথাযথ সংযোগের সুবিধার্থে এই অধিকার একটি 'এন আর আই সেল' চালু করেছে। বিভিন্ন উন্নয়ন কার্যক্রম ত্বরান্বিত করতে এই অধিকারের বিভিন্ন শাখায় কম্পিউটার ব্যবস্থা চালু করার একটি পরিকল্পনা আছে। এই অধিকারের একটি শিল্প গবেষণাগার আছে যেখানে রং এবং ভার্নিশ টেকনোলজিতে স্নাতকোত্তর সার্টিফিকেট কোর্স, রং এবং ভার্নিশ উৎপাদন (অপারেশন) কোর্স, ক্ষুদ্রায়তন সাবান প্রস্তুতিকরণ ট্রেনিং কোর্স, কালি, অ্যাডহেসিভ এবং জীবানুনাশক প্রস্তুতিকরণ প্রশিক্ষণের ব্যবস্থা আছে।

২.৩১. এই দপ্তরের অধীনস্থ খনি ও খনিজ অধিকার রাজ্যের বিভিন্ন খনিতে ধাতু ও খনিজ অনুসন্ধান প্রক্রিয়া অব্যাহত রেখেছে। এই ডাইরেক্টরেট পুরুলিয়া ও বাঁকুড়া জেলায় পশ্চিমবঙ্গ খনিজ উন্নয়ন ও বাণিজ্য নিগম লিমিটেডের কাজে সক্রিয়ভাবে সহযোগিতা করছে।

২.৩২. লিগাল মেট্রোলজি সংস্থা সঠিক ওজন ও পরিমাপ সংক্রান্ত বিভিন্ন বিধি ও আইন প্রয়োগ করে গ্রাহক স্বার্থ সুরক্ষা করে চলেছে।

২.৩৩. এই দপ্তরের অধীন রেজিস্ট্রার অফ ফামর্স অ্যান্ড সোসাইটিজ অ্যান্ড নন-ট্রেডিং কর্পোরেশন সংস্থা ইন্ডিয়ান পার্টনারশিপ অ্যাক্ট, ওয়েস্ট বেঙ্গল সোসাইটিজ রেজিস্ট্রেশন অ্যাক্ট এবং ওয়েস্ট বেঙ্গল নন-ট্রেডিং কর্পোরেশন অ্যাক্ট অনুযায়ী বিধিবদ্ধ প্রশাসনিক কাজ যথাযথভাবে চালিয়ে যাচ্ছে।

২.৩৪. পশ্চিমবঙ্গ রাষ্ট্রীয় ছাপাখানাগুলির কাজকর্মের উন্নতি বিধানের জন্য যথাযথ ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে। লেখ-সামগ্রী অধীক্ষকের তত্ত্বাবধানে লেখ-সামগ্রী কার্যালয় কলকাতায় ও তৎপার্শ্ববর্তী এলাকায় অবস্থিত রাষ্ট্রীয় ছাপাখানাগুলিতে বিভিন্ন লেখ-সামগ্রী সরবরাহ করার কাজ যথাযথভাবেই সম্পন্ন করছে।

২.৩৫. শিল্প ও বাণিজ্য দপ্তরের অধীনে বিভিন্ন নিগমগুলির কাজকর্মের আরও উন্নতি বিধানের জন্য নিয়মিতভাবে দৃষ্টি রাখা হচ্ছে। এই নিগমগুলির প্রযুক্তিগত, অর্থনৈতিক, সাংগঠনিক ও নানা গবেষণামূলক কার্যক্রমের উন্নতি করা বিশেষ জরুরি। রাজ্যে শিল্প কার্যক্রমের উন্নতির জন্য কঠোর পরিশ্রমের প্রয়োজন এই কথা স্মরণে রেখে দপ্তরের অধীনস্থ এই নিগমগুলি, সেই সঙ্গে বিভিন্ন অধিকার ও কার্যালয়গুলির পরিষেবা-ক্ষমতা বৃদ্ধি করার উদ্দেশ্যে আরও তৎপর করে তোলা হচ্ছে।

৩

৩.১. মাননীয় সদস্যগণ অবগত আছেন যে, পশ্চিমবঙ্গে বিভিন্ন রুগ্ন কেন্দ্রীয় সংস্থা যেমন, হলদিয়ার ও দুর্গাপুরের হিন্দুস্থান ফার্টিলাইজার কর্পোরেশন লিঃ, মাইনিং অ্যান্ড অ্যালায়েড মেশিনারি কর্পোরেশন, ভারত প্রসেসিং, ইন্ডিয়ান আয়রণ অ্যান্ড স্টিল কোং এবং এই ধরনের বিভিন্ন রুগ্ন কেন্দ্রীয় রাষ্ট্রায়ত্ব সংস্থার জন্য উপযুক্ত পুনর্বাসন প্রকল্প রূপায়নের জন্য আমরা পূর্বতন বিভিন্ন কেন্দ্রীয় সরকারগুলিকে অনুরোধ জানিয়ে আসছি। দুভার্গ্যবশত এইসব অনুরোধ উপেক্ষিত হয়েছে। রাষ্ট্রায়ত্ব ক্ষেত্রের সার্বিক কর্মদক্ষতা কেবলমাত্র ঐতিহাসিক প্রেক্ষাপটে বিচার করা যেতে পারে। অনুন্নত আর্থিক অবস্থার বন্ধ্যাদশা থেকে স্বনির্ভরতার পথে উত্তরণের সময়কালকে সংক্ষিপ্ত করার উদ্দেশ্যে বড় ধরনের অত্যাবশ্যক বিনিয়োগের ফল রাষ্ট্রায়ত্ব ক্ষেত্রের শিল্পগুলি। দেশের সার্বিক উন্নয়নে সুদৃঢ় ভিত্তি নির্মাণ ছিল এর উদ্দেশ্য। রাষ্ট্রায়ত্ব ক্ষেত্রের শিল্পগুলির পুনর্বিন্যাসের প্রয়োজনীয়তা দীর্ঘসময় ধরেই অনুভূত হচ্ছে। কিন্তু এদের পুনরুজ্জীবন বা কাজকর্মের উন্নতিবিধানে কেন্দ্রীয় সরকার কোনও ব্যবস্থাই গ্রহণ করেননি। রাষ্ট্রায়ত্ব ক্ষেত্রে সংস্থাগুলির রুগ্নতা সমগ্র দেশের চিন্তার কারণ হয়ে দাঁড়িয়েছে কেন্দ্রীয় রাষ্ট্রায়ত্ব সংস্থাগুলির উন্নতিবিধানে সংস্থাগুলির কর্মপরিচালনা সম্যক পর্যালোচনার জন্য মাননীয় মুখ্যমন্ত্রী বহুবার প্রধানমন্ত্রীদের অনুরোধ জানিয়েছেন। এই অনুরোধে কর্ণপাত না করার ফলে এই সংস্থাগুলির অবনমন অব্যাহত থাকে। সাম্প্রতিককালে রাজ্য সরকারের আন্তরিক প্রচেষ্টায় কয়েকটি বন্ধ ও রুগ্ন শিল্পসংস্থায় পুনরুজ্জীবন সম্ভব হয়েছে।

৩.২. শিল্প পুনরুত্থানের ক্ষেত্র হিসাবে পশ্চিমবঙ্গ আজ প্রস্তুত। শিল্পমালিক ও সংগঠিত ট্রেড ইউনিয়নসমূহ—উভয়েই আজ বাস্তবের মুখোমুখি দাঁড়িয়ে তৃণমূলস্তরের সমস্যাগুলি যথাযথভাবে অনুধাবন করতে পারছেন এবং উভয়ের মধ্যে পারস্পরিক বিশ্বাস ও সহযোগিতার মনোভাব গড়ে উঠছে। এর ফলে পশ্চিমবঙ্গে সাধারণভাবে আমরা এক সুসংহত শিল্প সম্পর্ক বজায় রাখতে সক্ষম হয়েছি। এই অনুকূল পরিস্থিতির সদ্ব্যবহার করে স্বনির্ভরতার লক্ষ্য অর্জনে আমরা বদ্ধপরিকর। এই লক্ষ্যে উপনীত হওয়ার জন্য আমাদের প্রয়োজনীয় সাহস, শক্তি ও দৃঢ়তা রয়েছে। আমরা জানি যে আত্মতুষ্টির কোনও অবকাশ নেই। আমরা এ সম্পর্কেও সচেতন আছি যে শিল্পক্ষেত্রে এ রাজ্যের গৌরবোজ্জল অতীতকে সামগ্রিকভাবে ফিরিয়ে আনতে আমাদের আরো অনেক পথ অতিক্রম করতে হবে। আমরা সাগ্রহে সেদিনের প্রতীক্ষায় রয়েছি যেদিন সর্বস্তরের মানুষের সক্রিয় সাহায্য ও সহযোগিতার মাধ্যমে পশ্চিমবঙ্গ তথা পূর্বাঞ্চল সমগ্র দেশে শিল্পোন্নয়নের প্রধান কেন্দ্র হিসাবে পুনরায় আত্মপ্রকাশ করবে। জাতি, ধর্ম, বর্ণ, বিশ্বাস ভাষা ও সম্প্রদায়—এই সব কিছুর বাধা অতিক্রম করে জাতীয় ঐক্য ও সংহতি এবং শান্তি ও মৈত্রীর জন্য এ রাজ্যের জনগণ একান্ত আগ্রহী ও উন্মুখ। এর জন্য আমরা গর্ব অনুভব করি। দ্রুত শিল্পায়নের লক্ষ্যে একে আমরা অন্যতম প্রধান শক্তি হিসাবে গণ্য করে থাকি। এ সমস্ত বিষয়ে সংগঠিত ট্রেড ইউনিয়নগুলি, যারা শিল্পের যথার্থ সমস্যাগুলি সঠিকভাবে উপলব্ধি করে ইতিবাচক ভূমিকা পালনে প্রস্তুত, তাদের নেতৃত্বদানে এগিয়ে আসতে হবে।

৩.৩. মহাশয়, আমরা দপ্তরের কাজকর্মের উন্নতিসাধন এবং বিভিন্ন কার্যাদির জন্য

প্রয়োজনীয় নির্দেশ, উপদেশ ও পরামর্শ দিয়ে সাহায্য করার জন্য আমি এই সভার সকল মাননীয় সদস্যদের এবং এই সভার বিভিন্ন কমিটিগুলির প্রতি আমার গভীর কৃতজ্ঞতা জ্ঞাপন করে আমার বক্তব্য শেষ করছি, এই প্রত্যাশা রেখে যে ভবিষ্যতে আমি এই রকমের সহযোগিতা পাব।

## DEMAND No. 25

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 3,84,59,55,000 only be granted for expenditure under Demand No. 25, Major Heads : "2059—Public Works, 2205—Art and Culture (Buildings)", 2216—Housing (Buildings), 2853—Non-Ferrous Mining and Metallurgical Industries (Buildings), 4059—Capital Outlay on Public Works, 4202—Capital Outlay on Education, Sports, Art and Culture (Buildings), 4210—Capital Outlay on Medical and Public and Public Health (Excluding Public Health) (Buildings), 4210—Capital Outlay on Medical Health (Excluding Public Health) (Tribal Areas Sub-Plan) (Buildings), 4210—Capital Outlay on Medical and Public Health (Public Health) (Buildings), 4211—Capital Outlay on Family Welfare (Buildings), 4216—Capital Outlay on Housing (Buildings), 4220—Capital Outlay on Information and Publicity (Buildings), 4250—Capital Outlay on Other Social Services (Buildings), 4403—Capital Outlay on Animal Husbandry (Excluding Public Undertakings) (Buildings), 4404—Capital Outlay on Dairy Development (Excluding Public Undertakings) (Buildings), 4408—Capital Outlay on Food, Storage and Warehousing (Excluding Public Undertakings) (Buildings), 4851—Capital Outlay on Village and Small Industries (Excluding Public Undertakings) (Buildings) and 4851—Capital Outlay on Village and Small Industries (Excluding Public Undertakings) (Tribal Areas Sub-Plan) (Buildings)" during the next financial year.

(This is inclusive of a total sum of Rs. 1,28,18,00,000 already voted on account)

(Printed Budget Speech of Shri Kshiti Goswami Sinha on Deamnd Nos. 25 & 79 laid on the Table was taken as read)

মাননীয় সদস্যগণ অবহিত আছেন যে পূর্ত বিভাগ, পূর্ত (সড়ক) বিভাগ এবং পূর্ত (নির্মাণ পর্যদ) বিভাগ সরকারি বাড়ি, সড়ক, সেতু এবং অন্যান্য পূর্তকার্যের পরিকল্পনা, নির্মাণ এবং রক্ষণাবেক্ষণ করে থাকে। গত আর্থিক বছরের মতো বর্তমান আর্থিক বছরেও নতুন সড়ক এবং সেতু নির্মাণ এবং বাড়ি ও সড়ক রক্ষণাবেক্ষণ আর্থিক অনটনের জন্য ব্যাহত হয়েছে। আর্থিক ক্ষমতার সীমাবদ্ধতা সত্ত্বেও বিভিন্ন চালু প্রকল্পের রূপায়ণে সাফল্য অর্জিত হয়েছে এবং কিছু নতুন প্রকল্প হাতে নেওয়া হয়েছে।

সর্বপ্রথম, আমি ১৯৯৬-৯৭ সালে পূর্ত (সড়ক) বিভাগের কাজকর্মের অগ্রগতি এবং ১৯৯৭-৯৮ সালের পরিকল্পনা এবং কর্মসূচি সম্বন্ধে এই সভাকে অবহিত করতে চাই। মুক্ত অর্থনীতি, দ্রুত শিল্পায়ন এবং পরিকাঠামোর উন্নয়ন, সড়ক ব্যবস্থা যার একটি মুখ্য উপাদান, তারই পরিপ্রেক্ষিতে রাজ্যের অধিকাংশ সড়ক দৃঢ় এবং প্রশস্ত করা আশু প্রয়োজন।

পূর্ত (সড়ক) বিভাগ রাজ্যে সড়ক ও সেতু নির্মাণ এবং রক্ষণাবেক্ষণ করে থাকে। এই রাজ্যের জাতীয় সড়ক নির্মাণের ও রক্ষণাবেক্ষণের কাজও ভারত সরকারের পক্ষে এই বিভাগ করে থাকে। তাছাড়া, অন্য বিভাগ, স্থানীয় স্বায়ত্তশানাধীন সংস্থা ও সরকারি প্রতিষ্ঠানসমূহের প্রদত্ত অর্থে এবং তাদের অনুরোধে কিছু কিছু নির্মাণ কাজও এই বিভাগ করে থাকে।

সড়ক শ্রেণীবিন্যাস অনুযায়ী, নিম্নলিখিত সড়কগুলি বর্তমান পূর্ত (সড়ক) বিভাগের তত্ত্বাবধানে রয়েছে ঃ—

(ক) **প্রধান সড়কজাল**

(১) জাতীয় সড়ক এবং এক্সপ্রেসওয়ে ঃ ১৮৬৫ কিমি (প্রায়)

(খ) **সড়ক-শাখাজাল**

(১) রাজ্য সড়ক ঃ ১২৮৭.৬০ কিমি (প্রায়)

(২) প্রধান জেলা সড়ক ঃ ১১১৪.৬০ কিমি (প্রায়)

(গ) **সড়ক-প্রশাখাজাল**

(১) অন্যান্য জেলা সড়ক ঃ ২৯৫০.৫৩ কিমি (প্রায়)

(২) গ্রামীণ সড়ক ঃ ৪৫৩২.১৪ কিমি (প্রায়)

(৩) চালু পঞ্চবার্ষিকী পরিকল্পনা

এবং অন্যান্য সূত্রে তৈরি সড়ক ঃ ২০০০.০০ কিমি (প্রায়)

মোট (খ + গ) ঃ ১১৮৮৪.৮৭ কিমি (প্রায়)

অর্থাৎ প্রায় ১২০০ কিমি

পূর্ত বিভাগও বিভিন্ন শ্রেণীর প্রায় ৬০০০ কি.মি. সড়ক রক্ষণাবেক্ষণ করে। সুতরাং, এই দুই দপ্তরের অধীনে এই রাজ্যের মোট ১৮,০০০ কি.মি. সড়কের রক্ষণাবেক্ষণ হয়।

যথাযথ সড়ক রক্ষণাবেক্ষণের উদ্দেশ্য হল নিম্নলিখিত বিষয়গুলির নিশ্চয়তা প্রদান এবং উন্নতিসাধন ঃ

(১) যোগাযোগ ব্যবস্থা ;

(২) যানবাহনের দ্রুত এবং নিরাপদ চলাচল ;

(৩) পরিবেশ এবং শক্তি সংরক্ষণের নির্ধারিত মান জ্ঞাপন ;

(৪) সাধারণের স্বার্থ সুরক্ষা ; এবং

(৫) দ্রুত শিল্পায়ন এবং অন্যান্য প্রত্যক্ষ ও পরোক্ষ আর্থ-সামাজিক লক্ষ্য অর্জনে সাহায্য।

সড়ক নির্মাণ ও রক্ষণাবেক্ষণের কাজে আর্থিক অপ্রতুলতার বিষয়টি পুনরায় দুঃখের সঙ্গে উল্লেখ করছি। প্রয়োজনীয় অর্থ সরবরাহ সড়ক রক্ষণাবেক্ষণের ক্ষেত্রে একটি গুরুত্বপূর্ণ উপাদান। এই বিভাগকে সড়ক ও সেতু নির্মাণকল্পে অর্থ সংগ্রহের জন্য লাগাতার উপায় উদ্ভাবন করতে হয়। সম্প্রতি অর্থ বিভাগ এবং উন্নয়ন ও পরিকল্পনা বিভাগের ভারপ্রাপ্ত আমার সহকর্মীর সহযোগিতায় জাতীয় কৃষি ও গ্রামীণ উন্নয়ন ব্যাঙ্ক (নাবার্ড) হয়ে পূর্ত এবং পূর্ত (সড়ক) বিভাগ মোট প্রায় ৮৪ কোটি টাকা ঋণ সহায়তার মঞ্জুরি পেয়েছে। উল্লেখ্য, ওই খাতে প্রাপ্ত টাকায় পূর্ত (সড়ক) বিভাগ ১৮টি সেতু নির্মাণ এবং ৩৪টি সড়কের (প্রায় ২১০ কিমি দীর্ঘ) প্রশস্তিকরণ এবং উন্নয়ন করবে। আমি আনন্দিত যে পূর্ত এবং পূর্ত (সড়ক) বিভাগ অনুযায়ী আগামী দুই বছরে ওই অর্থের পূর্ণ সদ্ব্যবহার করতে যথেষ্ট তৎপর হয়েছে।

উপরোক্ত ব্যাঙ্ক ছাড়াও বিশ্বব্যাংক প্রয়োজনীয় ঋণ-সাহায্য দ্বারা রাজ্যের প্রায় ৮০০ কিমি সড়ক উন্নয়নে এগিয়ে এসেছে। এ বাবদ নবম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় প্রায় ৫৮০ কোটি টাকা পাওয়ার সম্ভাবনা আছে। এছাড়া সীমান্ত এলাকা উন্নয়ন কর্মসূচি খাতে, কেন্দ্রীয় সরকারের বরাদ্দ হতে জাতীয় সড়ক ইত্যাদির খাতে এবং এশীয় উন্নয়ন ব্যাংক হতে প্রাপ্ত অর্থে এ রাজ্যে সড়ক নির্মাণ ও উন্নয়নের কাজ চলছে এবং এই বক্তৃতায় অন্যত্র এই ব্যাপারে আমার বক্তব্য পেশ করা হয়েছে।

১৯৯৭-৯৮ সালে পূর্ত (সড়ক) বিভাগের পরিকল্পনা খাতে গ্রামীণ পরিকাঠামো উন্নয়ন তহবিল (Rural Infrastructure Development Fund) প্রকল্প বাবদ ৩০.৫০ কোটি এবং বৈদেশিক সহায়তাপ্রাপ্ত কতকগুলি প্রকল্পগুলি বাবদ ৫৩ কোটি টাকা সহ মোট ১৪০.৩৩ কোটি টাকা বরাদ্দ হয়েছে।

এই বিভাগ ১৯৯৬-৯৭ সালে আরও ২০০ গ্রামকে সড়ক দ্বারা সংযুক্ত করেছে এবং এ কারণে ৪৫ কিমি দৈর্ঘ্যের নতুন সড়ক নির্মাণ করেছে। তাছাড়া বেশ কয়েকটি সেতুর কাজ শেষ হয়েছে বা শেষ হবার পথে। যেমন—

(ক) উত্তর ২৪-পরগনা জেলায় মল্লিকপুরঘাটে, যমুনা নদীর ওপর সেতু ;

(খ) উত্তর ২৪-পরগনা জেলায় টাকি-মুরারিশা-ভেবিয়া-চৈতাল সড়কে হাবাসপুর খালের ওপর সেতু ;

(গ) বীরভূম জেলায় অগয়া নদীর ওপর সেতু ;

(ঘ) বীরভূম জেলায় দ্বারকা নদীর ওপর সেতু ;

(ঙ) কোচবিহার জেলায় মরা তোর্ষা নদীর ওপর সেতু ;

(চ) উত্তর ২৪-পরগনা জেলায় বিদ্যাধরী খালের ওপর সেতু ; এবং

(ছ) হাওড়া জেলায় ডোমজুড়-বলুহাটি সড়কে সরস্বতী নদীর ওপর সেতু।

তাছাড়া নিম্নলিখিত সেতুগুলির কাজও চলছে এবং কয়েকটির ক্ষেত্রে উল্লেখযোগ্য অগ্রগতি ঘটেছে ;

| ক্রমিক নং | জেলা | সেতুর নাম |
|---|---|---|
| ১। | উত্তর ২৪-পরগনা | লাউহাটি-ভাঙ্গড় সড়কে বাগজোলা খালের ওপর সেতু। |
| ২। | ,, | হিঙ্গলগঞ্জ-দুলদুলি-হেমনগর সড়কে গৌড়েশ্বর নদীর উপর সেতু। |
| ৩। | ,, | সংগ্রামপুরে ইছামতী নদীর ওপর সেতু। |
| ৪। | ,, | বেদিয়াপাড়ায় বাগজোলা খালের ওপর সেতু। |
| ৫। | দক্ষিণ ২৪-পরগনা | মহিষগোটে চড়িয়াল খালের ওপর সেতু। |
| ৬। | ,, | কলকাতা-বাসন্তী সড়কে হোগল নদীর ওপর সেতু। |
| ৭। | ,, | ভোজেরহাটে এস ডব্লিউ এফ, ডি ডব্লিউ এফ এবং ভাঙড় কাটা খালের ওপর সেতু। |
| ৮। | ,, | কাকদ্বীপে কালনাগিনী খালের ওপর সেতু। |
| ৯। | ,, | লক্ষ্মীকান্তপুর-মন্দিরবাজার-চাকদহ সড়কে সংগ্রামপুর খালের ওপর সেতু। |
| ১০। | ,, | উস্তিতে ডায়মণ্ডহারবার খালের ওপর সেতু। |
| ১১। | ,, | কাকদ্বীপ ও কচুবেড়িয়ায় জেটি। |
| ১২। | | লেক গার্ডেন্সে উড়াল সেতু। |

| | | |
|---|---|---|
| ১৩। | ” | বগুলা গেটে উড়াল সেতু। |
| ১৪। | নদীয়া | চাপড়া-হৃদয়পুর সড়কে আরং-সরিষার ওপর সেতু। |
| ১৫। | হুগলি | ত্রিবেণীতে সরস্বতী নদীর ওপর সেতু। |
| ১৬। | ” | ঈশ্বর গুপ্ত সেতুর পশ্চিমদিকের সংযোগকারী সড়কের সঙ্গে ২ নং জাতীয় সড়কের সংযোগকারী সড়কে সরস্বতী নদীর ওপর সেতু। |

| ক্রমিক নং | জেলা | সেতুর নাম |
|---|---|---|
| ১৭। | মুর্শিদাবাদ | কানপুর-বহুতলি সড়কে পাগলা (পাগলা-১) নদীপর ওপর সেতু। |
| ১৮। | ” | কুমড়াদহঘাটে গোবরানালার ওপর সেতু। |
| ১৯। | ” | কানপুর-বহুতলি সড়কে পাগলা (পাগলা-২) নদীর ওপর সেতু। |
| ২০। | ” | কালীতলা-বেলডাঙ্গা-আমতলা সড়কে ভাণ্ডারদহ খালের ওপর সেতু। |
| ২১। | মালদহ | গাজল-বামুনগোলা সড়কে টাঙ্গন নদীর ওপর সেতু। |
| ২২। | ” | পুকুরিয়া ফেরিঘাটে মরা মহানন্দা নদীর ওপর সেতু। |
| ২৩। | বীরভূম | কানপুর-বহুতলি সড়কে বাঁশলই নদীর ওপর সেতু। |
| ২৪। | জলপাইগুড়ি | ধুপগুড়ি-ফালাকাটা সড়কে গিলাণ্ডি নদীর ওপর সেতু। |
| ২৫। | ” | কালচিনি-ডয়গাঁ সড়কে বসরা নদীর ওপর সেতু। |
| ২৬। | ” | ৩১ নং সড়কের পরিত্যক্ত অংশে শীলতোর্ষা নদীর ওপর সেতু। |

| | | |
|---|---|---|
| ২৭। | কোচবিহার | কোচবিহার শহরের কাছে তোর্ষা নদীর ওপর সেতু। |
| ২৮। | ,, | কোচবিহার-মাথাভাঙ্গা সড়কে খুটিমারি খালের ওপর সেতু। |
| ২৯। | ,, | কালজানি স্বাস্থ্যকেন্দ্রের সঙ্গে সংযোগকারি সড়কে ঘরঘরিয়া নদীর ওপর সেতু। |
| ৩০। | দক্ষিণ দিনাজপুর | বংশিহারিতে টাঙ্গন নদীর ওপর সেতু। |
| ৩১। | ,, | আমতলিঘাটে পুনর্ভবা নদীর ওপর সেতু। |

| ক্রমিক নং | জেলা | সেতুর নাম |
|---|---|---|
| ৩২। | উত্তর ২৪-পরগনা | চুড়ামন-ইটাহার-খরবা সড়কে মহানন্দা নদীর ওপর সেতু। |
| ৩৩। | দার্জিলিং | খড়িবাড়ি-দেবীগঞ্জ সড়কে বন নদীর ওপর সেতু। |
| ৩৪। | বর্ধমান | নতুনহাটে অজয় নদীর ওপর সেতু। |
| ৩৫। | ,, | দিশেরগড় ঘাটে দামোদর নদীর ওপর সেতু। |
| ৩৬। | বাঁকুড়া | মেজিয়াতে দামোদরের ওপর রেল-সড়কে সেতু। |
| ৩৭। | পুরুলিয়া | ঝালদা খালের ওপর সেতু। |
| ৩৮। | মেদিনীপুর | এইচ কে আর আক সড়কে সড়কে দুলং নদীর ওপর সেতু। |
| ৩৯। | ,, | তমলুক-ময়না সড়কে কাঁসাই নদীর ওপর সেতু। |
| ৪০। | ,, | নন্দীগ্রাম-মালদা সড়কে তালপট্টি খালের ওপর সেতু। |
| ৪১। | ,, | গোবর্ধনপুর-ইটাবেড়িয়া সড়কে ইটাবেড়িয়া খালের ওপর সেতু। |
| ৪২। | কোচবিহার | মাথাভাঙ্গা-শীতলকুচি সড়কে ধরলা নদীর ওপর সেতু। |

| | | |
|---|---|---|
| ৪৩। | উত্তর দিনাজপুর | চাকুলিয়াতে সুদানি নদীর ওপর সেতু। |
| ৪৪। | মালদহ | বিকাহার-নালাগোলা সড়কে পুনর্ভবা নদীর ওপর সেতু। |
| ৪৫। | বাঁকুড়া | বাঁকুড়া-কাতরা সড়কে শীলাবতী নদীর ওপর সেতু। |

এছাড়া যথাযথ আর্থিক বরাদ্দসাপেক্ষ আরও ২০টি সেতু ও সড়ক উড়াল সেতু আগামী আর্থিক বছরগলিতে এই বিভাগের কার্যক্রমে অন্তর্ভুক্ত করার জন্য বিবেচনাধীন রয়েছে।

এশিয়ান ডেভেলপমেন্ট ব্যাংকের সহায়তায় পানাগড়-মোরগ্রাম সড়কের উন্নতিসাধনের কাজ ফেব্রুয়ারি '৯৭ পর্যন্ত প্রায় ৪৭ শতাংশ সম্পন্ন হয়েছে।

সীমান্ত এলাকা উন্নয়ন কর্মসূচির অধীনে ১৪টি সড়ক এবং সেতুর নির্মাণের কাজে অগ্রগতি ঘটেছে। ভারত সরকার হতে প্রাপ্ত অর্থসাহায্যে নির্মিত এই প্রকল্পগুলি বাংলাদেশ সীমান্তের নিকটবর্তী এলাকাগুলির পরিকাঠামো উন্নয়নের সাহায্য করবে। বিহারে না ঢুকে পশ্চিমবঙ্গের একাংশ থেকে অন্য অংশে সরাসরি যাবার জন্য জাতীয় সড়কের বিকল্প হিসেবে ৫৭.৫ কি.মি. দৈর্ঘ্যবিশিষ্ট "৩৪ নম্বর জাতীয় সড়কে অবস্থিত উত্তর দিনাজপুরের দোমহনা হতে রুদেল, তাজপুর, বিপ্রিত হয়ে ৩১ নং জাতীয় সড়কে অবস্থিত ধনতলা পর্যন্ত বিস্তৃত সড়ক" উপরোক্ত কর্মসূচির অধীনে গ্রহণ করা হয়েছে। এই প্রকল্পটিরও আশানুরূপ অগ্রগতি হচ্ছে।

অন্যান্য সংস্থার হয়ে যে কাজগুলি করা হচ্ছে তার মধ্যে পুরুলিয়া জেলার একটি সড়ক প্রকল্পের উল্লেখ করা যেতে পারে পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদ কর্তৃক একটি পাম্প স্টোরেজ বিদ্যুৎ কেন্দ্র স্থাপিত হচ্ছে। প্রকল্পটির সফল রূপায়ণের জন্য অগ্রাধিকারের ভিত্তিতে নতুন সড়ক নির্মাণ এবং বর্তমান সড়কগুলির উন্নতিসাধনের কাজ হাতে নেওয়া হয়েছে। এ কাজের জন্য প্রয়োজনীয় অর্থ পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদের কাছ থেকে পাওয়া যাবে।

তফসিলি জাতি ও উপজাতি অধ্যুষিত এলাকা এবং সুন্দরবনের নদী অধ্যুষিত এলাকায় সড়ক ব্যবস্থার উন্নয়নের কাজও পূর্ত (সড়ক) বিভাগের ওপর ন্যস্ত হয়েছে।

রেল কর্তৃপক্ষ, ভূতল পরিবহন মন্ত্রক, সি. এম. ডি. এ. এবং জেলা পরিষদগুলির সঙ্গে সম্মিলিতভাবে ব্যস্ত রেলপথ ও সড়কপথের সংযোগস্থলগুলিতে অবস্থিত লেভেল ক্রসিং-এর পরিবর্তে সড়ক উড়ালপুল নির্মাণের মাধ্যমে যান চলাচলের জটিলতা এড়ানোর চেষ্টা চলছে।

এই প্রসঙ্গে উল্লেখ করা যেতে পারে যে অনেক গুরুত্বপূর্ণ সড়ক (এমনকি 'শহর সংযোগকারী সড়ক' নামক জাতীয় সড়ক) বিভিন্ন জেলা সদর ও গুরুত্বপূর্ণ শহর ইত্যাদি

মধ্য দিয়ে গেছে। এমতাবস্থায় বাইপাস অথবা রিং রোড নির্মাণের প্রয়োজনীয়তা আবশ্যিক। তাছাড়া যান চলাচলের মাপকাঠিতে বেশ কিছু রাজ্য সড়ক এবং প্রধান জেলা সড়ক পরিপূর্ণ অবস্থায় পৌঁছে গেছে। এই সড়কগুলি মজবুত এবং চওড়া করা দরকার।

পূর্ত (সড়ক) বিভাগের জাতীয় সড়ক শাখা ভারত সরকারের তরফে পশ্চিমবঙ্গে জাতীয় সড়ক নির্মাণ ও রক্ষণাবেক্ষণের দায়িত্বপ্রাপ্ত। বিগত ছয়-সাত বছর যাবৎ জাতীয় সড়কের পরিকল্পনা এবং পরিকল্পনা-বহির্ভূত খাতের বরাদ্দ ভারত সরকার যথেষ্ট পরিমাণ ছাঁটাই করেছেন। ফলে মেরামত, রক্ষণাবেক্ষণ এমনকি ওয়ার্ক-চার্জড কর্মীদের বেতন প্রদানের ব্যাপারেও জাতীয় সড়ক শাখা সর্বদাই আর্থিক অনটনে ভুগছে। ভূতল পরিবহন মন্ত্রকের কাছ থেকে ৯% হারে যে এজেন্সি চার্জ পাওয়া যায় তা প্রকৃত খরচের তুলনায় অনেক কম ; সুতরাং, এজেন্সি চার্জের হার বৃদ্ধি পাওয়া যায় তা প্রকৃত খরচের তুলনায় অনেক কম ; সুতরাং, এজেন্সি চার্জের হার বৃদ্ধি করা আবশ্যক। জানা গেছে, ভারত সরকার এ ব্যাপারে একটি কমিটি গঠন করেছেন।

পৌনঃপুনিক কিংবা আকস্মিক বন্যার ফলে ক্ষতিগ্রস্থ সড়কের প্রয়োজনীয় মেরামতের জন্য প্রয়োজনীয় অর্থ বরাদ্দের অনুরোধ ভারত সরকারকে বারংবার করা হয়েছে। পরিকল্পনা অন্তর্ভুক্ত কাজের জন্য মোট চাহিদার বড়জোর ৪০% বরাদ্দ করা হয়। দ্রুত কাজ সম্পন্ন করার ক্ষেত্রে বিটুমেন সরবরাহে ঘাটতি আর একটি বাধা এবং অর্থাভাবের কারণে সময়মতো তেল কোম্পানিগুলোকে অগ্রিম দিতে না পারার জন্যও এই ঘাটতি দেখা দিচ্ছে। রেল-ওয়াগান না পাওয়ার সমস্যাও কখনও কখনও দেখা দিচ্ছে। এই সব অসুবিধা সত্ত্বেও জাতীয় সড়কের উন্নতিসাধন ও রক্ষণাবেক্ষণের প্রচেষ্টা সীমিত আর্থিক ক্ষমতার মধ্য দিয়ে চালিয়ে যাওয়া হচ্ছে।

দিল্লি-কলকাতা সড়কে ভাগিরথীর ওপর বিবেকানন্দ সেতুর মেরামত চলছে। এখানে ৬ কোটি টাকা পূর্ব রেলকে দেওয়া হয়েছে। রেল কর্তৃপক্ষ এছাড়াও ১.৩৭ কোটি টাকা দাবি করেছেন, কিন্তু কেন্দ্রীয় সরকার থেকে প্রয়োজনীয় অর্থ না পাওয়া গেলে এই দাবি মেটানো সম্ভব নয়। ওই সেতুর কলকাতা-দিল্লি সড়ক অংশটির মেরামতের কার্যসূচিও রেল কর্তৃপক্ষের সঙ্গে পর্যালোচনা করা দরকার।

শান্তিপুর বাইপাস এবং পানাগড় উড়াল সেতুর নির্মাণকার্যে ভালই অগ্রগতি ঘটেছে। কিন্তু এ ক্ষেত্রেও আর্থিক অপ্রতুলতা হেতু ঠিকাদারদের বকেয়া পাওনা মেটানো যাচ্ছে না এবং তার ফলে কাজের অগ্রগতি বাধা প্রাপ্ত হচ্ছে।

প্রস্তাবিত দ্বিতীয় বিবেকানন্দ সেতু এবং তৎসহ কলকাতা ও হাওড়ার দিকে সংযোগকারী সড়কদ্বয়ের ফিজিবিলিটি স্টাডি রিপোর্ট রাজ্য ও কেন্দ্রীয় সরকারের সক্রিয় বিবেচনাধীন আছে। আশা করা যায় শীঘ্রই এ ব্যাপারে পাকা সিদ্ধান্ত নেওয়া হবে।

তোর্ষা নদীর ওপর সেতু নির্মাণসহ ৩১ নং জাতীয় সড়কের ফালাকাটা-পুন্ডিবাড়ী অংশের কাজ চলছে। তবে, পরবর্তী আর্থিক বছরে ভূতল পরিবহন মন্ত্রক হতে যথোপযুক্ত অর্থ বরাদ্দ

না হওয়ার ফলে কাজটির লক্ষ্যমাত্রা অর্জনে বিঘ্ন ঘটার আশঙ্কা আছে। প্রয়োজনীয় অনুমোদন ও বরাদ্দসাপেক্ষে ফালাকাটা-ধুপগুড়ি সড়কের বাকি অংশটুকুর কাজ নবম পঞ্চবার্ষিকী পরিকল্পনাকালে হাতে নেওয়ার প্রস্তাব পেশ করা হয়েছে। এই সড়ক নির্মিত হলে উত্তর-পূর্বাঞ্চলীয় রাজ্যগুলির সঙ্গে এবং জলপাইগুড়ি ও কোচবিহার জেলার মধ্যে সড়ক-দূরত্ব হ্রাসপ্রাপ্ত হবে।

হরিদাসপুরে (পেট্রাপোল) অবস্থিত আন্তর্জাতিক চেকপোস্টে প্রচুর আন্তর্জাতিক বাণিজ্যিক পণ্যবাহী ট্রাকের চলাচল ঘটছে। এর ফলে যে যানজটের সৃষ্টি হচ্ছে এবং নিকটবর্তী এলাকাগুলিতে পরিবেশ-দূষণ ঘটছে তা দূর করার জন্য ভূতল পরিবহন মন্ত্রকের সহায়তায় পেট্রাপোল সীমান্তের কাজ এক কি. মি. জাতীয় সড়ক চওড়া করার কাজ হাতে নেওয়া হয়েছে। যাই হোক, ভারত সরকারের বাণিজ্য মন্ত্রক একটি বহুমুখী ট্রাক টার্মিনাল নির্মাণ এবং বনগাঁ-ঝাউডাঙ্গ-পাঁচপোতা সড়ক চওড়া ও মজবুত করার প্রকল্প অনুমোদন করেছেন। এর ফলে আন্তর্জাতিক ট্রাক চলাচলের ভার লাঘব হবে বলে আশা করা যায়। বাণিজ্যমন্ত্রক ট্রাক টার্মিনাল নির্মাণের একটি প্রস্তাব অনুমোদন করেছেন।

বনগ্রামে ইছামতী নদীর ওপর নির্মীয়মাণ সেতুটির কাজ ১৯৯৭ সালের জুন মাসে শেষ হওয়ার কথা ছিল। কিন্তু অপ্রতুল বরাদ্দহেতু সেতুটির কাজ ব্যাহত হয়েছে। ৩৫ নং জাতীয় সড়কের কিছু দুর্বল অংশের উন্নতিসাধনের কাজ হাতে নেওয়া হয়েছে। ৩৪ নং জাতীয় সড়কের ওপর নির্মীয়মাণ নাগর সেতুর কাজ শেষ হওয়ার পথে। ১৯৯৩ সালের বন্যায় ক্ষতিগ্রস্ত ৬টি সেতুর পুনর্নির্মাণের কাজ হাতে নেওয়া হয়েছে।

এশীয় উন্নয়ন ব্যাঙ্কের সহায়তায় রাণীগঞ্জ-বরাকর সড়ককে চার সারিবিশিষ্ট সড়কে রূপান্তরিত করার কাজ জাতীয় সড়ক প্রাধিকার দ্বারা সম্পন্ন হবে। অদ্যাবধি এই প্রকল্পের প্রাথমিক কাজ সম্পন্ন করার জন্য জাতীয় সড়ক প্রাধিকার ৩৫ লক্ষ টাকা খরচ করেছে।

আসানসোল-দুর্গাপুর শিল্পশহরের সঙ্গে কলকাতার একটি গুরুত্বপূর্ণ সংযোগ স্থাপনের জন্য নির্মীয়মাণ দুর্গাপুর এক্সপ্রেসওয়ের কাজ দ্রুতলয়ে চলছে। আশা করা যায় মোট ৬৫ কি.মি. দীর্ঘ এই সড়কটির ৪৮ কি.মি. দৈর্ঘ্যবিশিষ্ট অংশ শীঘ্রই যানবাহন চলাচলের জন্য উন্মুক্ত করে দেওয়া হবে এবং বাকি অংশটুকু ১৯৯৮-৯৯ সালের গোড়ার দিকে সম্পূর্ণ হয়ে যাবে। এই সড়কটির সংশোধিত প্রাক্কলন হল ১৪০ কোটি টাকা। ভারত সরকারের ভূতল পরিবহন মন্ত্রকের প্রস্তাব অনুযায়ী রাজ্য সরকার এই সড়ক হতে পথ কর আদায়ের সিদ্ধান্ত নিয়েছে।

বর্ধমান জেলার 'রাণীগঞ্জ-বরাকর' জাতীয় সড়কের অংশের ওপর যানবাহন চলাচলের প্রচন্ড চাপের পরিপ্রেক্ষিতে বিশ্বব্যাঙ্কের কাছ থেকে ৮৮.২৭ কোটি টাকার ঋণ সহায়তায় ওই সড়কটি চওড়া এবং মজবুত করার ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে। এই প্রকল্পটির জন্য ১৯৯৬ সালের নভেম্বর মাসে দরপত্র আহ্বান করা হয়েছিল এবং ১৯৯৭ সালের ফেব্রুয়ারি মাসে সেই দরপত্রগুলি খোলা হয়। দরপত্রগুলি পরীক্ষার কাজ চলছে। ভারত সরকারের ভূতল

পরিবহন মন্ত্রক দ্বারা নিযুক্ত মূল্যায়ন কমিটির মূল্যায়নের কাজ শেষ হওয়ার পর বিশ্বব্যাঙ্কের অনুমোদনক্রমে ১৯৯৭ সালের সেপ্টেম্বর মাস নাগাদ এই প্রকল্পটির বরাদ দেওয়া হবে বলে আশা করা যায়। এই কাজ সম্পন্ন করার জন্য ৩৬ মাস সময় দেওয়া হবে। প্রকল্পটির জন্য ১৯৯৭-৯৮ সালে আনুমানিক প্রায় ১৯ কোটি টাকা খরচ হবে।

পূর্ত বিভাগ রাজ্য সরকারের বিভিন্ন বিভাগ যথা—শিক্ষা, স্বাস্থ্য ও পরিবার কল্যাণ, স্বরাষ্ট্র (কারা), বিচার, সাধারণ প্রশাসন প্রভৃতি বিভাগের পক্ষে তাদের পঞ্চবার্ষিকী পরিকল্পনাভুক্ত নির্মাণকার্যের দায়িত্বভার বহন করে এবং সেতু, সড়ক ও সরকারি ভবনের পরিকল্পনা, নির্মাণ ও রক্ষণাবেক্ষণ করে থাকে। তাছাড়া, জাতীয় নেতা, বিপ্লবী, শহিদ, সমাজ-সংস্কারক, সাহিত্যসেবী, মনীষীদের প্রতি সম্মান জ্ঞাপনের উদ্দেশ্যে তাদের মূর্তি নির্মাণ ও স্থাপন করে থাকে।

এবারে আমি বিগত বছরে পূর্ত বিভাগ সম্পাদিত কার্যাবলী ও বর্তমান বছরে প্রস্তাবিত কর্মসূচির যেগুলি অনতিবিলম্বে শুরু হবে বলে আশা করা যায় তার উল্লেখ করতে চাই।

গত বছরে পূর্ত বিভাগের নির্মীয়মাণ সরকারীভবন ও সেতুগুলির মধ্যে নিম্নে উল্লেখিত প্রকল্পসমূহের কাজ শেষ হয়েছে ;

(ক) ব্যারাকপুর প্রশাসনিক ভবন,

(খ) কালিম্পং-এ আদালত ভবন,

(গ) কলকাতা ত্রাণ কমপ্লেক্স,

(ঘ) কলকাতায় গার্ডেনরিচ হাসপাতাল,

(ঙ) রাইটার্স বিল্ডিংস-এর টেলিফোন পুরনো পি. বি. এক্স ব্যবস্থার পরিবর্তে উন্নত ও আধুনিক পি. এ. বি. একস ব্যবস্থার প্রবর্তন, এবং

(চ) দক্ষিণ দিনাজপুর জেলার গঙ্গারামপুরে পুনর্ভবা নদীর উপর সেতু।

গত বছরের বাজেট বক্তৃতায় উল্লেখিত সেতু প্রকল্পগুলি ছাড়াও ১৯৯৬-৯৭ সালে পূর্ত বিভাগ আরও কয়েকটি সেতুর কাজ শুরু করেছে ; সেগুলি হল ঃ

ক) জলপাইগুড়ি জেলার ফাটাপুকুর-গাদ্রা সড়কে সাহু নদীর উপর সেতু,

(খ) বর্ধমান জেলার বর্ধমান-কালনা সড়কে দখলপুরে বাঁকা নদীর উপর সেতু,

(গ) মেদিনীপুর জেলার কাঁথি-দিঘা সড়কে পিছাবনী খালের উপর সেতু,

(ঘ) দক্ষিণ ২৪-পরগনা জেলার চাঁদখালি-দাদপুর সড়কে আদিগঙ্গার উপর সেতু।

(ঙ) রাইটার্স বিল্ডিংস-এর টেলিফোন পুরনো পি. বি. এক্স ব্যবস্থার পরিবর্তে উন্নত ও আধুনিক পি. এ. বি. একস ব্যবস্থার প্রবর্তন, এবং

(চ) দক্ষিণ দিনাজপুর জেলার গঙ্গারামপুরে পুনর্ভবা নদীর উপর সেতু।

পূর্ববর্তী বাজেট বক্তৃতায় এ কথা বহুবার উল্লেখ করা হয়েছে যে পূর্ত বিভাগের অধীন ৬,০০০ কি. মি. সড়কের অধিকাংশই দুর্বল ও অপ্রশস্ত এবং তা বর্তমানের ভারি ও বিপুলসংখ্যক যান চলাচলের পক্ষে সম্পূর্ণ অনুপযুক্ত। তা ছাড়া, শিল্পায়নের কর্মসূচিকে সফল করার লক্ষ্যে পরিকাঠামোগত যে সুযোগ-সুবিধা দরকার তার জন্য এই অপ্রতুল সড়ক ব্যবস্থার উন্নতিকরণ আশু প্রয়োজন। সে কথা স্মরণে রেখে পূর্ত বিভাগ তার নিজস্ব সংস্থান এবং বাইরের বিভিন্ন প্রতিষ্ঠানের আর্থিক সহায়তায় যে পরিকল্পনা রচনা করেছে তাতে আগামী দুই বছরে ২৬০ কি. মি. সড়ক দৃঢ় ও প্রশস্ত করবে এবং ১১টি দুর্বল/কাঠের সেতুর পরিবর্তে মজবুত পাকা সেতু নির্মাণ করবে।

এই কাজে পূর্ত বিভাগ জাতীয় কৃষি ও গ্রামীণ উন্নয়ন ব্যাঙ্ক-এর এবং সীমান্ত অঞ্চল উন্নয়ন পরিকল্পনার মাধ্যমে প্রাপ্ত অর্থ ব্যবহার করবে।

গ্রামীণ পরিকাঠামো উন্নয়ন তহবিলের মাধ্যমে জাতীয় কৃষি ও গ্রামীণ উন্নয়ন ব্যাঙ্কের যে অর্থ ব্যয় করা হবে সেই পরিকল্পনায় নিম্নলিখিত সড়ক ও সেতু প্রকল্পগুলিও অন্তর্ভুক্ত হয়েছে—

১। **সড়ক প্রকল্প**

(ক) মুর্শিদাবাদ জেলায় বহরমপুর-কান্দি সড়ক

(খ) নদীয়া জেলায় পলাশী-বেতাই সড়ক

(গ) দক্ষিণ ২৪-পরগনা জেলায় বারুইপুর-চম্পাহাটি সড়ক

(ঘ) দক্ষিণ ২৪-পরগনা হট্টগঞ্জ-পূর্ব বিষ্ণুপুর সড়ক

(ঙ) উত্তর ২৪-পরগনা বসিরহাট-কালীনগর সড়ক

(চ) বীরভূম জেলায় দুবরাজপুর-পান্ডবেশ্বর সড়ক

(ছ) বীরভূম খাগড়া-জয়দেব সড়ক

(জ) মেদিনীপুর জেলায় কাঁথি-বেদা সড়ক

(ঝ) পুরুলিয়া জেলায় শবরী-পাঞ্চেত সড়ক

(ঞ) দার্জিলিং জেলায় মাটিগাড়া-ফাঁসিদেওয়া সড়ক

(ট) উত্তর দিনাজপুর জেলায় রসখোয়া-ফুলবাড়ি সড়ক

(ঠ) উত্তর দিনাজপুর জেলায় সোনামাটি-বরবিল্লা সড়ক

(ঙ) বাঁকুড়া জেলায় রানীগঞ্জ-মেদিনীপুরে রোড।

২। **সেতু প্রকল্প**

(ক) দক্ষিণ দিনাজপুর জেলার পতিরামে ইছামতী নদীর উপর সেতু।

(খ) জলপাইগুড়ি জেলার আলিপুরদুয়ার-ভলকা সড়কে গদাধর নদ ও খাটাজানি নদীর উপর দুইটি সেতু।

(গ) দক্ষিণ দিনাজপুর জেলায় খাসিয়াখাড়ি খালের উপর সেতু।

(ঘ) কোচবিহার জেলায় দিনহাটা-গোঁসাইমারি সড়কে গোঁসাইমারির উপর সেতু।

(ঙ) কোচবিহার জেলার বাবুরঘাটে মরাতোর্ষা নদীর উপর সেতু।

পূর্ত বিভাগ তার নিজস্ব সংস্থান থেকে ১৯৯৭-৯৮ সালে নিম্নলিখিত সড়কগুলি পর্যায়ক্রমে প্রশস্ত ও দৃঢ় করবে স্থির করেছে ;

১। কলকাতায় রাজা সুবোধ মল্লিক সড়ক,

২। আরামবাগ-বর্ধমান সড়ক,

৩। গড়বেতা-মেদিনীপুর সড়ক,

৪। শিলিগুড়ি জলপাইগুড়ি সড়ক,

৫। হাওড়া জেলার হাওড়া-আমতা সড়ক।

এই সভাকে এ কথা জানাতে আমি সম্মানিতবোধ করছি যে পার্লামেন্ট ভবন কমপ্লেক্সে স্থাপনের উদ্দেশ্যে নেতাজী সুভাষচন্দ্র বসুর ১৮´ উচ্চ একটি ব্রোঞ্জমূর্তি পশ্চিমবঙ্গ সরকারের পক্ষে উপহার দেওয়া হয়েছে। বিগত ২৩ জানুয়ারি ১৯৯৭ তারিখে মহান জাতীয় নেতার শততম জন্মজয়ন্তীতে ভারতের মাননীয় রাষ্ট্রপতি ওই মূর্তির আবরণ উন্মোচন করেছেন।

তা ছাড়া, দার্জিলিং-এ কবি ভানুভক্তের একটি ব্রোঞ্জমূর্তি স্থাপন করা হয়েছে। হাওড়া জেলার বেতড়ে বিপ্লবী ভোলানাথ দাসের মূর্তি স্থাপিত হয়েছে।

প্রাক্তন মুখ্যমন্ত্রী প্রয়াত অজয়কুমার মুখোপাধ্যায়ের একটি ১২´ উচ্চ ব্রোঞ্জ মূর্তি ও ডঃ বি. আর. আম্বেদকারের একটি প্রমাণ মাপের ব্রোঞ্জমূর্তি নির্মাণের কাজ শেষ হয়েছে। মূর্তি দুটিই বিধানসভা ভবন কমপ্লেক্সে স্থাপন করা হবে।

প্রয়াত প্রধানমন্ত্রী ইন্দিরা গান্ধীর ১২´ উচ্চ ব্রোঞ্জমূর্তি নির্মাণের কাজও শেষ হয়েছে। প্রতিরক্ষা বিভাগের কাছ থেকে মূর্তি স্থাপনের উপযুক্ত জমি পাওয়ার জন্য আমাদের নিরন্তর প্রচেষ্টা চলছে।

পূর্ত (নির্মাণ পর্ষদ) বিভাগ সাধারণত স্বাস্থ্য ও পরিবার কল্যাণ, শ্রম, কারিগরি শিক্ষা ও প্রশিক্ষণ, তথ্য ও সংস্কৃতি, প্রাণীসম্পদ বিকাশ প্রভৃতি বিভাগের অধীনস্থ ভবনগুলির

নির্মাণ ও রক্ষণাবেক্ষণের কাজ করে থাকে।

এই বিভাগের কাজের ও আগামী বছরের কর্মসূচির বিবরণ নিচে দেওয়া হল :

(ক) শিলিগুড়ি ও হলদিয়ায় মহিলাদের জন্য পলিটেকনিক ভবন নির্মাণের কাজ শুরু হচ্ছে এবং তা ১৯৯৮ সালের মধ্যে শেষ হবে বলে আশা করা যায়।

(খ) কল্যাণীতে ইঞ্জিনিয়ারিং কলেজের 'কর্মশাল' ভবন নির্মাণের কাজ শুরু হয়েছে। ১৯৯৮ সালের প্রথমার্ধে ওই কাজ শেষ হবে বলে আশা করা যায়। ওই কলেজের প্রস্তাবিত ৭৫-শয্যাবিশিষ্ট মহিলা হোস্টেল নির্মাণ প্রকল্পটি পরিকল্পনা স্তরে রয়েছে।

(গ) মেদিনীপুরে বিদ্যাসাগর বিশ্ববিদালয়ে মেয়েদের হোস্টেল, ছেলেদের হোস্টেল, শিক্ষকদের হোস্টেল, অশিক্ষক কর্মচারিদেব হোস্টেল-এর অবশিষ্ট কাজ ১৯৯৮ সালের মধ্যে শেষ করার উদ্যোগ গ্রহণ করা হয়েছে।

(ঘ) শিয়ালদহ ই. এস. আই. হাসপাতালের অপারেশন থিয়েটার ব্লক, প্যাথোলজি পরীক্ষাগার সম্প্রসারণের কাজ শীঘ্র শুরু হবে।

(ঙ) যাদবপুর বিশ্ববিদ্যালয়ের পরীক্ষাকেন্দ্র, কেন্দ্রীয় গ্রন্থাগার নির্মাণের কাজ সত্বর শুরু হবে। ১৯৯৮ সালের মধ্যে ওই কাজ শেষ হবে বলে আশা করা যায়।

(চ) দুর্গাপুর রিজিওনাল ইঞ্জিনিয়ারিং কলেজ, বর্ধমান বিশ্ববিদ্যালয়, কল্যাণী বিশ্ববিদ্যালয়-এর কাছ থেকে প্রাপ্ত অর্থে ওই প্রতিষ্ঠানগুলি প্রদত্ত কাজগুলি আগামী বছরে শেষ হবে বলে আশা করা যায়।

(ছ) বেলগাছিয়ার পুর্বতন বেঙ্গল ভেটেরেনারি কলেজ প্রাঙ্গণের বেশ কিছু ভবন যথা ভেটেরেনারি কাউন্সিল, রোগনির্ণয় কমপ্লেক্স, জলাতঙ্ক রোগ নির্ণয় পরীক্ষাগার, প্রজনন-ক্ষমতা পরীক্ষাকক্ষসহ মান নির্ধারণ ভবন নির্মাণ এবং বর্তমান পরীক্ষাগারের সম্প্রাসরণের কাজ যা ইতিমধ্যে গ্রহণ করা হয়েছে, তা আগামী বছরের মধ্যে শেষ হবে বলে আশা করা যায়।

(জ) কলকাতা তথ্যকেন্দ্রের পিছনে যে চারতলা অফিসভবন নির্মাণের কাজ শুরু হয়েছে তা ১৯৯৮ সালের মধ্যে শেষ হবে বলে আশা করা যায়।

(ঝ) দক্ষিণ ২৪-পরগনায় সাগরদ্বীপের রুদ্রনগরে ১০০ শয্যাবিশিষ্ট গ্রামীণ হাসপাতালের কর্মচারিদের বাসস্থান ও অন্যান্য পরিকাঠামো নির্মাণের কাজ চলতি আর্থিক বছরে গ্রহণ করা হয়েছে।

(ঞ) এই প্রসঙ্গে উল্লেখ করা যেতে পারে যে উদ্বাস্তু, ত্রাণ ও পুনর্বাসন বিভাগ এই দপ্তরকে ২২টি উদ্বাস্তু কলোনির উন্নয়নের দায়িত্ব অর্পণ করেছে যার মধ্যে ১৭টি কলোনির কাজ নির্ধারিত সময়ের মধ্যে সম্পন্ন হবে।

এই কটি কথা বলে ১৯৯৭-৯৮ সালের জন্য যে দাবিগুলি পেশ করলাম তা গ্রহণ করার জন্য মাননীয় সদস্যদের অনুরোধ জানাচ্ছি।

## DEMAND No. 26

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 46,42,20,000 only be granted for expenditure under Demand No. 26, Major Head : "2070—Other Administrative Services (Fire Protection and Control)", during the next financial year.

(This is inclusive of a total sum of Rs. 15,48,00,000 already voted on account)

(Printed Budget Speech of Shri Ahoke Bhattarchariya on Demand No. 26 laid on the Table was taken as read)

২। বর্তমানে সারা রাজ্যে ৮৪টি অগ্নি নির্বাপণকেন্দ্র আছে। এর মধ্যে ৪৮টি নিয়মিত শাখার অধীন আর বাক ৩৬টি পশ্চিমবঙ্গ অগ্নি নির্বাপণ কৃত্যকের অসামরিক প্রতিরক্ষা শাখার অধীনে। গত কয়েক বছর যাবৎ রাজ্য সরকার নিরবিচ্ছিন্নভাবে নতুন নতুন দমকলকেন্দ্র স্থাপন করে রাজ্যের গুরুত্বপূর্ণ উন্নয়নকেন্দ্রগুলিকে দমকল পরিষেবার আওতায় আনতে প্রয়াসী হয়েছেন। এই পরিকল্পনা অনুযায়ী অগ্নি নির্বাপণকেন্দ্র স্থাপন হতে চলেছে বিধাননগর, বারুইপুর কালনা, বৈষ্ণবঘাটা-পাটুলি এবং বিজনবাড়িতে। এর মধ্যে কয়েকটির কাজ সমাপ্তির মুখে।

২.১। রাজ্য সরকার দশম অর্থ কমিশনের ঘরাদ্দ থেকে প্রাপ্য অর্থে ছয়টি জায়গায় নতুন অগ্নি নির্বাপণকেন্দ্র স্থাপনের সিদ্ধান্ত নিয়েছেন। এই জায়গাগুলি হল—ডায়মন্ড হারবার, যাদবপুর, রঘুনাথপুর, ঝাড়গ্রাম, ধুলিয়ান ও রায়গঞ্জ।

২.২। বর্তমানে যে অগ্নি নির্বপাণকেন্দ্রগুলি ভাড়া বাড়িতে অবস্থিত সেগুলি পর্যয়ক্রমে নিজস্ব স্থায়ীভবনে স্থানান্তরকরণের প্রয়াস অব্যাহত আছে। এই পর্যায়ে বর্ধমান, উত্তর ব্যারাকপুর, শিলিগুড়ি ও কলকাতায় ক্যানাল ওয়েস্ট রোডের স্থায়ীভবন নির্মাণ কাজের অগ্রগতি সন্তোষজনক। ইতিমধ্যে বহরমুপরের অগ্নি নির্বাপণকেন্দ্রটি ভাড়াবাড়ি থেকে নবনির্মিত স্থায়ীভবনে স্থানান্তরিত হয়েছে। পার্বত্য এলাকায় কালিম্পং ও কার্শিয়ং অগ্নি নির্বাপণকেন্দ্রের জন্য নতুন ভবন নির্মাণের কাজ এবং বিজনবাড়িতে একটি নতুন অগ্নি নির্বাপণকেন্দ্র স্থাপনের কাজ হাতে নেওয়া হয়েছে এবং কাজও শুরু হয়েছে। এই নির্মাণগুলির জন্য অর্থ কেন্দ্রীয় সরকারের পার্বত্য অঞ্চল উন্নয়ন প্রকল্প থেকে পাওয়া যাচ্ছে।

রাজ্যের সীমান্ত অঞ্চলের পাঁচটি অগ্নি নির্বাপণকেন্দ্র স্থাপনের জন্য সীমান্ত অঞ্চল উন্নয়ন প্রকল্প বাবদ এক কোটি টাকার কেন্দ্রীয় অনুদান বর্তমান আর্থিক বছরে পাওয়া গেছে। এই পাঁচটি কেন্দ্র হল—মালদা, ইসলামপুর, বনগাঁ, বসিরহাট এবং গঙ্গারামপুর।

২.৩। ১৯৯৫-৯৬ সালের শেষ দিকে পশ্চিমবঙ্গ অগ্নি নির্বাপণ কৃত্যকের প্রশিক্ষণকেন্দ্রটি স্থাপিত হয়েছে। এই প্রশিক্ষণকেন্দ্রটিকে উপযুক্ত করে তোলার জন্য বিভিন্ন পদক্ষেপ নেওয়া হচ্ছে এবং উপযুক্ত প্রশিক্ষণ ও আধুনিক অগ্নি নির্বাপণ ব্যবস্থার সঙ্গে পরিচয় ঘটিয়ে দমকল কর্মিদের দক্ষতা ও কর্মনিপুণতা বৃদ্ধির প্রচেষ্টা গ্রহণ করা হয়েছে। এই প্রশিক্ষণকেন্দ্রে যে সমস্ত বিষয়ে প্রশিক্ষণ দেওয়া হচ্ছে সেগুলি হল—Entry Level Induction Course, Service Refresher Course, Specialised Skilled Course, Non-Departmental Course প্রভৃতি।

২.৪। পশ্চিমবঙ্গ অগ্নি নির্বাপণ কৃত্যকের বিভিন্ন স্তরের শূন্য পদগুলি পূরণের জন্য ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। ইতিমধ্যেই কয়েকটি গুরুত্বপূর্ণ পদে নিয়োগ করা হয়েছে এবং বাকি পদগুলি পূরণের কাজও এগিয়ে চলেছে।

৩। ১৯৯৬-৯৭ সালে পুরানো ও জীর্ণ যন্ত্রপাতিগুলি বাতিল করে সেগুলির জায়গায় নতুন ও আধুনিক যন্ত্রপাতি কেনার উপর গুরুত্ব দেওয়া হয়েছে। বর্তমান আর্থিক বছরে বেশ কয়েকটি উচ্চ প্রযুক্তিসম্পন্ন অগ্নি নির্বাপক যন্ত্রপাতি কেনা হয়েছে। রাজ্য সরকারের আর্থিক ক্ষমতা সীমিত হওয়ায় জেনারেল ইন্সুরেন্স কর্পোরেশনের কাছে দমকল বাহিনীর আধুনিকীকরণের উদ্দেশ্যে উপযুক্ত অগ্নি নির্বাপক যন্ত্রপাতি কেনার জন্য ঋণের আবেদন করা হয়। এ পর্যন্ত ২,৮৬৬.৯৫ লক্ষ টাকা ঋণ হিসাবে পাওয়া গেছে এবং অধিকাংশ অর্থ ইতিমধ্যে বিভিন্ন আধুনিক অগ্নি নির্বাপক যন্ত্রপাতি কেনার কাজে ব্যয় করা হয়েছে। যেসব আধুনিক এবং উন্নতমানের যন্ত্রপাতি কেনা হয়েছে সেগুলির মধ্যে আছে—Breathing Apparatus Sets, Aerial Ladder, Combined Foam and $CO_2$ Tender, Hydraulic Cutter, Lighting Tender, Hydraulic Cutter-cum-Spreader, Search Camera, Thermal Camera, Water Bouser প্রভৃতি। রাজ্যের সমস্ত দমকলকেন্দ্রগুলিকে একই বেতার যোগাযোগ ব্যবস্থায় আনার একটি প্রকল্প হাতে নেওয়া হয়েছে। এই প্রকল্পটি রূপায়িত হলে দমকল পরিষেবার দক্ষতা বহুলাংশে বৃদ্ধি পাবে। দমকল পরিষেবার কাজে কম্পিউটার ব্যবহারের সিদ্ধান্ত নেওয়া হয়েছে এবং দমকল কার্যালয়ের নিয়ন্ত্রণকক্ষে কম্পিউটার বসানো হবে। বর্তমানে একটি বিশেষজ্ঞ কমিটি বিভিন্ন প্রখ্যাত সংস্থার কাছ থেকে প্রাপ্ত প্রস্তাবগুলি পরীক্ষা করে দেখছেন।

৪। পশ্চিমবঙ্গে অগ্নি নির্বাপণ কৃত্যকের অগ্নি নিরোধ শাখার কাজকর্ম বিশেষভাবে উল্লেখযোগ্য। বর্তমান বছরে এই শাখাকে আরও শক্তিশালী করার জন্য গুরুত্ব দেওয়া হচ্ছে। আগুনের কবল থেকে জীবন ও সম্পত্তি রক্ষা করাই এই শাখার মূল উদ্দেশ্য। এই শাখা গৃহনির্মাণের ক্ষেত্রে নির্মাণ পরিকল্পনা পরীক্ষা করে থাকে এবং বিভিন্ন শিল্প ও গুদামগৃহে অগ্নি নির্বাপণ ব্যবস্থা কার্যকর করার সুপারিশ করে থাকে। এখানে উল্লেখযোগ্য যে পশ্চিমবঙ্গ দমকল আইন কিছুদিন আগে সংশোধন করা হয়েছে। এই সংশোধনের উদ্দেশ্য ফায়ার লাইসেন্স ব্যবস্থাকে যুগোপযোগী ও সরলীকরণ করা এবং সব বহুতল এবং উচ্চ-ঝুঁকিসম্পন্ন পুরানো ও নতুন ভবনের ক্ষেত্রে ফায়ার সেফ্‌টি সার্টিফিকেট নেওয়া বাধ্যতামূলক করা। এই সংশোধিত আইন এবং নিয়মাবলীর মধ্যে আইন অমান্যকারীর জন্য কঠোর শাস্তির বিধান আছে। ফায়ার

সেফ্‌টি সার্টিফিকেট দেবেন লাইসেন্সপ্রাপ্ত এজেন্টরা। সংশোধিত আইনে প্রতিটি বহুতল ভবনের আবাসিক এবং নিরাপত্তা কর্মীদের Mock Drill-এর ব্যবস্থা, দমকল বাহিনীর আধিকারিকদের দ্বারা অগ্নি নিরাপত্তা ব্যবস্থা নিয়মিত পরীক্ষা করা, Appellate Officer নিয়োগ, অগ্নিকান্ডের সঠিক সংবাদ প্রদানকারি ব্যক্তিকে পুরস্কৃত করার ব্যবস্থা প্রভৃতি আছে।

৫। জনগণের সাহায্য ও সহযোগিতা ছাড়া অগ্নিজনিত দুর্ঘটনা কমানো এবং অগ্নি নিরাপত্তা ব্যবস্থা সফল করা সম্ভব নয়। অগ্নি প্রতিরোধ ব্যবস্থায় সকল মানুষকে সচেতন করার উদ্দেশ্যে বিভিন্ন পরিকল্পনা ও কর্মসূচির কথা ভাবা হচ্ছে। বর্তমান বছরে আগামী এপ্রিল-মে মাসে রাজ্যের সমস্ত দমকলস্তরে একমাস ব্যাপী সচেতনতা বৃদ্ধির কর্মসূচি পালন করা হবে। দমকলের সংশোধিত আইন এবং নিয়মবিধিগুলির গুরুত্বপূর্ণ অংশগুলি সাধারণ মানুষ, স্বেচ্ছাসেবী প্রতিষ্ঠান, শিল্প ও বাণিজ্যিক সংস্থার মালিক-কর্মচারী এবং জনপ্রতিনিধিদের কাছে ব্যাখ্যা করে অগ্নি প্রতিরোধে তাদের সহযোগিতা চাওয়া হবে। এই সচেতনতা মাসে সভাসমিতি, প্রদর্শনী, প্রচার পুস্তিকা বিতরণ এবং টেলিভিশন ও রেডিও সমেত সমস্ত গণাধ্যমকে এই কাজে ব্যবহার করা হবে। কলকাতা শহরে পুলিশ এবং দমকল বাহিনী যৌথভাবে শহরের অগ্নিপ্রবণ এলাকাগুলি চিহ্নিত করা এবং যে সমস্ত বাড়ি ও গুদামে বিস্ফোরক পদার্থ, বিপজ্জনক রাসায়নিক ও দাহ্যবস্তু মজুত করা আছে সেগুলির তালিকা তৈরি করার কাজ হাতে নিয়েছে। এই সমস্ত গুদাম ও শিল্পকেন্দ্রগুলিকে পর্যায়ক্রমে কলকাতার মূল ব্যবসাকেন্দ্র থেকে অপেক্ষাকৃত নিরাপদ জায়গায় স্থানান্তরের চেষ্টা করা হবে।

৬। দমকল পরিষেবার সংশোধিত আইনের অধীন সাময়িক কাঠামো এবং প্যান্ডেল সংক্রান্ত নিয়মবিধি খুব শীঘ্রই প্রয়োগ করা হবে। এই নিয়মবিধির উদ্দেশ্য সাময়িক তাবুর মধ্যে যে সমস্ত মেলা, সমাবেশ, সার্কাস, যাত্রা প্রভৃতি অনুষ্ঠিত হয় সেগুলিতে অগ্নিকান্ড বন্ধ করা। নতুন নিয়মে এই সমস্ত মেলার সংগঠকদের অগ্নি নিরোধক সমস্ত শর্ত কঠোরভাবে পালন করতে হবে এবং ফায়ার সেফটি সার্টিফিকেট পেশ করার পর দমকল কর্তৃপক্ষ প্রয়োজনীয় অনুমতি দেবেন।

৭। দমকল বাহিনীর মধ্যে শৃঙ্খলা বজায় রাখা রাজ্য সরকারের কাছে একটি গুরুত্বপূর্ণ কাজ। সেইজন্য অগ্নি নির্বাপণকারী প্রতিটি কর্মচারীর ড্রিল প্যারেড করা বাধ্যতামূলক করা হয়েছে।

৮। ১৯৯৬ সালের জানুয়ারি থেকে ডিসেম্বর মাস পর্যন্ত দমকল বাহিনী সর্বমোট ৬,৫২৫টি আগুন নেভানোর ডাকে সাড়া দেয়। এর মধ্যে ৩৩টি বড় ধরনের অগ্নিকান্ড, ৬৭টি গুরুতর অগ্নিকান্ড, ৪৫০টি মাঝারি ধরনের এবং ৩,৩২৫টি ছোট ধরনের অগ্নিকান্ড। ঐ একই সময়ে ১,২৭০টি উদ্ধারের এবং বিশেষ ধরনের কাজের এবং ১,৩৮০টি আগুন লাগার ভুয়া খবরের ডাকে এই বাহিনী সাড়া দেয়। ঐ সমস্ত অগ্নিকান্ড এবং দুর্ঘটনাকবলিত সম্পত্তির আনুমানিক মূল্য ৩৩৪.৭৮ কোটি টাকা যার মধ্যে ২৯৪.৬ কোটি টাকার সম্পত্তি যথাসময়ে সাড়া দেওয়ার ফলে রক্ষা করা সম্ভব হয়েছে। তাছাড়া ১,৩৫৯ জনের জীবনরক্ষা করা সম্ভব হয়েছে। প্রসঙ্গত, যে সকল দমকলকর্মী তাদের জীবনের ঝুঁকি নিয়ে আগুনের মোকাবিলা করেন, দুঃখের বিষয়, কখনও কখনও তাদের সঙ্গে অযথা দুর্ব্যবহার করা হয়ে থাকে। এমন

ঘটনাও ঘটেছে যে দুষ্কৃতকারিরা দমকল বাহিনীর গাড়ি ও যন্ত্রপাতির ক্ষতিসাধন করেছে। দমকল পরিষেবা এবং অগ্নি নির্বাপণ ব্যবস্থায় যদি কোনও ঘাটতি থাকে সেগুলি নিয়ে আলোচনা করতে আমি সব সময় প্রস্তুত। দক্ষতা বৃদ্ধির জন্য সকল রকম প্রস্তাব বিবেচনা করার জন্যও আমি প্রস্তুত। কিন্তু দমকল বাহিনীর উপর এইরকম আক্রমণের কঠোর ভাষায় নিন্দা করা উচিত।

দমকল কৃত্যকের অগ্নি নিরোধ শাখা ১৯৯৬ সালের জানুয়ারি মাস থেকে ডিসেম্বর মাস পর্যন্ত সময়ে মধ্যে ১৭৮টি বাড়ির পরিকল্পনা পরীক্ষা করেছে এবং অগ্নি নিরাপত্তা বিষয়ে প্রয়োজনীয় পরামর্শ দিয়েছে। এই শাখা ১১৫টি বর্তমানে বহুতল বাড়ির অগ্নি নির্বাপণ ব্যবস্থা পর্যালোচনা করেছে। ঐ একই সময়ের মধ্যে ২৫৬টি শিল্পসংস্থা ও গুদামের বর্তমান অগ্নি নিরাপত্তা ব্যবস্থা পরীক্ষা করে উপযুক্ত পরামর্শ দিয়েছে।

৯। মাননীয় সদস্যবৃন্দ অবগত আছেন যে, আধুনিক সমাজে জীবন ও সম্পত্তি রক্ষার কাজে নিয়োযিত দমকল বাহিনীকে এক জরুরি পরিষেবার অঙ্গ হিসাবে গণ্য করা হয়। এই গুরুত্ব উপলব্ধি করে পশ্চিমবঙ্গ দমকল প্রশাসনকে সুশৃঙ্খল করে গড়ে তুলতে আমরা বদ্ধ পরিকর। দমকল পরিষেবায় এখন যে সমস্ত ঘাটতি আছে যেমন, প্রয়োজনীয় সংখ্যক কর্মী, পরিবহন, যন্ত্রপাতি এবং অন্যান্য পরিকাঠামোগত প্রয়োজন সেগুলি মেটাবার চেষ্টা অব্যাহত আছে। দমকল বাহিনীর দক্ষতা ও কর্মনিপুণতা বৃদ্ধির জন্য উপযুক্ত প্রশিক্ষণের ভূমিকা যথেষ্ট গুরুত্বপূর্ণ। এইজন্য রাজ্য সরকার নবনির্মিত প্রশক্ষণ কেন্দ্রটিকে যথোপযুক্তভাবে গড়ে তুলছেন। আগামী দিনগুলিতে আমরা মানুষকে অগ্নি প্রতিরোধ ও অগ্নি নিরাপত্তা বিষয়ে সচেতন করার জন্য সচেষ্ট হব। আমাদের এই উদ্দেশ্য সাধনে আমি সমাজের সকল শ্রেণীর মানুষের কাছে সহযোগিতার আবেদন রাখছি।

১০। মহাশয়, এই বক্তব্য রেখে আমি সভার অনুমোদনের জন্য আমরা দাবি উপস্থাপিত করছি।

## DEMAND No. 27

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 1,07,97,90,000 only be granted for expenditure under Demand No. 27, Major Head : "2070—Other Administrative Services (Excluding Fire Protection and Control)", during the next financial year.

(This is inclusive of a total sum of Rs. 35,91,00,000 already voted on account)

(Printed Budget Speech of Dr. Shikumar Chattopadhyay on Demand No. 27 laid on the Table was taken as read)

২। মোট মঞ্জুরির একটি প্রধান অংশ অসামরিক প্রতিরক্ষা সংক্রান্ত ব্যবস্থাবলী রূপায়ণ

ও গৃহরক্ষী সংস্থার রক্ষণের উদ্দেশ্যে নির্দিষ্ট করা হয়েছে।

৩। এই দাবি পেশ করার সুযোগে আমি স্বরাষ্ট্র (অসামরিক প্রতিরক্ষা) বিভাগের কার্যকলাপের প্রধান-প্রধান দিকগুলি সভায় উত্থাপন করছি।

**৪। সংস্থা**

৪.১। ষাটের দশকের সূচনাপর্বে যখন চিন-ভারত সীমান্ত সংঘর্ষ জনজীবন প্রবলভাবে বিপর্যস্ত করে, সে-সময়েই সূত্রপাত ঘটে অসামরিক প্রতিরক্ষা সংস্থার। প্রাথমিক লক্ষ্য ছিল, যুদ্ধের ধ্বংসকান্ডে বিপন্ন মানুষদের দুর্গতি লাঘব করা। কিন্তু কালক্রমে অসামরিক প্রতিরক্ষা সংস্থার কার্যধারায় অনেক পরিবর্তন আসে এবং বিভিন্ন অভাবিত পরিস্থিতি, প্রাকৃতিক বিপর্যয় ও সামাজিক বিশৃঙ্খলার মতো যে-কোনও ধরনের দুর্গত পরিস্থিতির মোকাবিলা তথা বিপর্যয় মোকাবিলা এই সংস্থার লক্ষ্য হিসাবে অন্তর্ভুক্ত হয়েছে। সমস্ত শাখা-সংস্থাসহ অসামরিক প্রতিরক্ষা সংস্থা প্রয়োজনের সময় সর্বদাই সাহায্যের হাত নিয়ে জনসাধারণের পাশে দাঁড়ায়।

৪.২। অসামরিক প্রতিরক্ষা সংস্থা স্পষ্টতই দু'টি পৃথক শাখায় বিভক্ত—(১) গৃহরক্ষী ও (২) অসামরিক প্রতিরক্ষা। প্রতি শাখার নিজস্ব দায়িত্ব এবং কার্যকলাপসমূহ নিচে বিবৃত করা হল।

**৫। গৃহরক্ষী সংস্থা**

৫.১। এই সংস্থাটি তিনটি অংশে বিভক্ত ঃ

(ক) কলকাতা গৃহরক্ষী সংস্থা,

(খ) জেলা গৃহরক্ষী সংস্থা, এবং

(গ) সীমান্ত-শাখা গৃহরক্ষী সংস্থা।

৫.১.১। ৪৭,০০০ (সাতচল্লিশ হাজার) অন্তর্ভুক্তির লক্ষ্যমাত্রার ভিত্তিতে প্রা[illegible] ৭,০০০ (তেইশ হাজার) গৃহরক্ষী স্বেচ্ছাসেবক বর্তমানে গৃহরক্ষী সংস্থায় নথিভুক্ত। সম[illegible]ল অংশের মানুষদের মধ্য থেকেই এই সমস্ত স্বেচ্ছাসেবকদের ভর্তি করা হয়। কাজে[illegible] ডাকা হলে এদের উর্দি ও কর্তব্যভাতা প্রদান করা হয়।

৫.২। গৃহরক্ষী সংস্থা একটি স্থায়ী ব্যবস্থাপনায় সংগঠিত যার প্রধান হলেন পুলিশের ডিরেক্টর জেনারেল পদমর্যাদার একজন কম্যানডান্ট জেনারেল। কলকাতায় পুলিশের নগরপাল পদাধিকারবলে গৃহরক্ষী সংস্থার অতিরিক্ত কম্যানডান্ট জেনারেল। তিনি কলকাতা গৃহরক্ষী সংস্থার দায়িত্বপ্রাপ্ত। জেলাগুলিতে পুলিশ সুপারগণ গৃহরক্ষী সংস্থার সামগ্রিক দায়িত্বে থাকেন। রাজ্যের কম্যানডান্ট জেনারেলের অধীনে একজন কম্যানডান্ট সীমান্ত-শাখা গৃহরক্ষী সংস্থার প্রধান।

৫.৩। **গৃহরক্ষীদের কর্তব্য ও কার্যকলাপ**

আইন-শৃঙ্খলা রক্ষা, যানবাহন নিয়ন্ত্রণ এবং সরকারি ও আধা-সরকারি সংস্থার সম্পত্তি প্রহরার কাজে পুলিশকে সহায়তা করার কাজে গৃহরক্ষী স্বেচ্ছাসেবকদের নিয়মিত মোতায়েন করা হয়। এছাড়া প্রতি বৎসর জানুয়ারি মাসে গঙ্গাসাগর মেলা উপলক্ষে পুলিশকে সহায়তা এবং সমগ্র ভারতবর্ষের বিভিন্ন প্রান্ত থেকে আগত তীর্থযাত্রীদের নিরাপত্তা সুরক্ষিত করার জন্য বিপুল সংখ্যক গৃহরক্ষী স্বেচ্ছাসেবক মোতায়েন করা হয়। শারদীয় উৎসবগুলিতে দর্শনার্থীদের নিরাপত্তা রক্ষায় এই স্বেচ্ছাসেবকরা পুলিশের সঙ্গে কাজ করে থাকেন। প্রতি বৎসর প্রজাতন্ত্র দিবস এবং ৬ই ডিসেম্বর অসামরিক প্রতিরক্ষা দিবসের সম্মিলিত কুচকাওয়াজে এরা যোগ দিয়ে থাকনে।

এরা পাশাপাশি, নির্বাচনের সময় (সাধারণ নির্বাচন পঞ্চায়েত ও পৌরসভা নির্বাচন) কলকাতা এবং জেলাগুলিতে আইন-শৃঙ্খলা রক্ষায় পুলিশ-কর্মীদের সঙ্গে গৃহরক্ষী স্বেচ্ছাসেবকদেরও মোতায়েন করা হয়। নির্বাচকদের সচিত্র পরিচয়পত্র প্রস্তুতির কাজে এদের কার্যকরভাবে ব্যবহার করা হয়েছিল।

৫.৪। **সীমান্ত-শাখা গৃহরক্ষীদের কাজ**

সী-শাখার গৃহরক্ষীরা সীমান্ত নিরাপত্তা বাহিনীর সঙ্গে দেশের আন্তর্জাতিক সীমান্ত প্রহরার কাজে অংশ নিয়ে থাকেন এবং এই ধরনের দায়িত্ব পালনের সঙ্গে জড়িত বিপজ্জনক পরিস্থিতি অত্যন্ত বিশ্বস্ততা ও সাহসিকতার সঙ্গে মোকাবিলা করেন। সাম্প্রদায়িক শান্তি ও সম্প্রীতি রক্ষায় রাজ্যের গৃহরক্ষীদের ভূমিকা প্রশংসনীয়।

৫.৫। **গৃহরক্ষীদের কর্তব্য-ভাতা**

গৃহরক্ষী স্বেচ্ছাসেবকদের কর্তব্য-ভাতা বিভিন্ন সময় সংশোধিত হয়েছে এবং বর্তমানে এই বাবদ প্রতিদিন মাথাপিছু ৬২ টাকা এদের প্রদান করা হয়ে থাকে।

৬। **অসামরিক প্রতিরক্ষা সংস্থা**

৬.১। জেলাগুলিতে এবং কলকাতায় অসামরিক প্রতিরক্ষা নিয়মিত সংস্থাগত ব্যবস্থায় সংগঠিত, যেখানে সিনয়র স্টাফ অফিসার ইনস্ট্রাক্টর এবং স্টাফ অফিসার ইনস্ট্রাক্টরগণ উৎসাহী জনসাধারণকে প্রশিক্ষণ দেন এবং বিভিন্ন স্তরে অসামরিক প্রতিরক্ষামূলক ব্যবস্থাদি সংগঠিত করে থাকেন। বিভিন্ন অসামরিক প্রতিরক্ষামূলক কাজে এবং কন্ট্রোলরুমে মোতায়েনের জন্য তারা স্বেচ্ছাসেবক নথিভুক্ত করান। এই আধিকারিকগণ অসামরিক প্রতিরক্ষা সংক্রান্ত প্রকল্প প্রস্তুতি ও রূপায়ণেও স্থানীয় প্রশাসনিক কর্তৃপক্ষকে সহায়তা করেন। প্রাকৃতিক দুর্যোগের সময় উদ্ধারকার্য, ত্রাণ ও পুনর্বাসন সংক্রান্ত কাজে অসামরিক প্রতিরক্ষা স্বেচ্ছাসেবকরা উল্লেখযোগ্য সহায়তা করে থাকেন। আপৎকালীন পরিস্থিতি, দুর্ঘটনা ও বিপর্যয়ের তাদের কাজ সবিশেষ উল্লেখের দাবি রাখে। দুর্যোগ ও বিপর্যয়ের সময় অসামরিক প্রতিরক্ষা সংস্থার ভূমিকা—যে মানুষের প্রশংসা ও আস্থা অর্জন করেছে তা, আমি অত্যন্ত আনন্দের সঙ্গে

উল্লেখ করছি।

৬.২। সেচ ও জলপথ বিভাগের প্রশাসনিক কর্তৃত্বাধীন উত্তরবঙ্গ বন্যা নিয়ন্ত্রণ কমিশন স্থাপিত বেতারবার্তা প্রেরণ কেন্দ্রগুলিতে বন্যা সংক্রান্ত পূর্বাভাস ও বার্তা প্রেরণের কাজে প্রতি বৎসর জলপাইগুড়ি ও কোচবিবহার—এই দুটি জেলায় পশ্চিমবঙ্গ অসামরিক জরুরি বাহিনী এবং জল বাহিনীর কর্মিদের মোতায়েন করা হয়।

৬.৩। বর্ষাকালে রাজ্যের বন্যাপ্রবণ জেলাগুলিতে ত্রাণ ও উদ্ধারকার্য পরিচালনার জন্য পশ্চিমবঙ্গ অসামরিক প্রতিরক্ষা জলবাহিনীর সদস্যদের নিয়মিত ভিত্তিতে মোতায়েন করা হয়ে থাকে। যে-কোনও ধরনের বিপর্যয়ে জেল প্রশাসন অসামরিক প্রতিরক্ষা বিভাগের বিভিন্ন শাখার উপরে নির্ভরশীল। এই প্রসঙ্গে আমি অসামরিক প্রতিরক্ষা জলবাহিনীর একজন কর্মী—প্রয়াত অশোক দাসের নাম উল্লেখ অবশ্যই করব যিনি বিগত ৬-৮-৯৬ তারিখে মালদহে বন্যাত্রাণ-সংক্রান্ত কর্তব্যরত অবস্থায় বীরোচিত মৃত্যু বরণ করেছেন। অসামরিক প্রতিরক্ষা বিভাগ তার জন্য গর্বিত।

৬.৪। আপৎকালীন পরিস্থিতিতে পুলিশ ও দমকল কর্মিদের সহায়তা করা ছাড়াও অসামরিক প্রতিরক্ষা সংস্থা বিশেষীকৃত কার্যকলাপে লিপ্ত থাকে। গঙ্গাসাগর মেলা এবং বন্যাদুর্গত পরিস্থিতিতে অসামরিক প্রতিরক্ষা জলবাহিনী এবং অসামরিক জরুরিবাহিনী নিজস্ব বেতার সংযোগ ব্যবস্থা এবং আউট-বোর্ড-মোটরযুক্ত দ্রতগামী নৌকাসহ যথাসত্বর কর্তব্যপালনে তৎপর থাকে। ১৪-১-৯৭ তারিখে কাঁকড়ামারি চরে আটকে পড়া ট্রলার থেকে পুণ্যার্থীদের উদ্ধার করার কাজে জলবাহিনীর কর্মিরা জেলা প্রশাসনকে সহায়তা করেছেন।

৬.৫। সাম্প্রদায়িক গোলযোগ, অগ্নিকান্ড, দুর্ঘটনা প্রভৃতি ঘটনাবলী যা সমাজজীবনকে বিভিন্ন সময়ে বিপন্ন করে থাকে, সেই ধরনের পরিস্থিতিতে অসামরিক প্রতিরক্ষা স্বেচ্ছাসেবক, জলবাহিনী ও অসামরিক জরুরিবাহিনীর কর্মীরা দিবা-রাত্র জনসাধারণের সেবায় প্রভূত গুরুদায়িত্ব পালন করে।

৬.৬। কেন্দ্রীয় অসামরিক প্রতিরক্ষা প্রশিক্ষণ প্রতিষ্ঠান অসামরিক প্রতিরক্ষা স্বেচ্ছাসেবক ও অসামরিক প্রতিরক্ষা কর্মিদের নিয়মিত প্রশিক্ষণ দেয়। ডেপুটি সুপারিনটেনডেন্ট পদমর্যাদা পর্যন্ত পুলিশ অফিসারদের এই সংস্থার ইনস্ট্রাক্টরগণ প্রশিক্ষণ দিয়েছেন। কলকাতা পুলিশের র‍্যাফ কর্মিদেরও ব্যারাকপুর পুলিশ ট্রেনিং স্কুলে এই ইনস্ট্রাক্টরগণ অসামরিক প্রতিরক্ষা ব্যবস্থা সম্পর্কে প্রশিক্ষণ দিয়েছেন। সাধারণ মানুষ এবং ছাত্রদের অসামরিক প্রতিরক্ষা চেতনায় সম্পৃক্ত করার জন্য রাজ্যের বেশ কিছু নির্বাচিত শহরে অসামরিক প্রতিরক্ষা সংস্থা প্রয়োনীয় প্রশিক্ষণের ব্যবস্থা করছে।

৬.৭। স্বয়ং জনসাধারণের দ্বারা সংগঠিত জনসাধারণের প্রতিরক্ষাই হল অসামরিক প্রতিরক্ষা। পরিবর্তন সময় ও পরিস্থিতির সঙ্গে তাল রেখে তাই একে যুগোপযোগী ও এর দক্ষতা বৃদ্ধির চেষ্টা করা হচ্ছে।

অসামরিক প্রতিরক্ষা বিভাগ সর্বদাই এর বিভিন্ন শাখাগুলিকে জনমুখী রাখতে সচেষ্ট

থকেছে। যুদ্ধ বা শান্তি—পরিস্থিতি যা-ই হোক না কেন, জনসাধারণের প্রয়োজনে অগ্রসর ওয়া এবং প্রয়োজনে তাদের পাশে দাঁড়ানোর অঙ্গীকার এই বিভাগ পুনরায় দৃঢ়তার সঙ্গে ্যক্ত করছে।

৭। বিভিন্ন খাতে দাবির বিস্তারিত বিবরণ নিচে দেওয়া হল ঃ

| | | টাকা |
|---|---|---|
| (১) ০০৩-প্রশিক্ষণ | | |
| (ক) যোজনা-বহির্ভূত | .. | ৩৮,৩৮,০০০ |
| (খ) রাজ্য-যোজনা | .. | ৮০,০০,০০০ |
| (২) ১০৪-নজরদারি | | |
| যোজনা-বহির্ভূত | .. | ১১,৮৪,৩০,০০০ |
| (৩) ১০৫-বিশেষ তদন্ত আয়োগ | | |
| যোজনা-বহির্ভূত | .. | ২,৪৮,৩৪,০০০ |
| (৪) ১০৬-অসামরিক প্রতিরক্ষা | | |
| যোজনা-বহির্ভূত | .. | ১৬,৫৮,২২,০০০ |
| (৫) ১০৭-গৃহরক্ষীবাহিনী | | |
| যোজনা-বহির্ভূত | .. | ৪৯,৪৪,৫০,০০০ |
| (৬) ১১২-বাড়িভাড়া নিয়ন্ত্রণ | | |
| যোজনা-বহির্ভূত | .. | ১,৪৯,৫০,০০০ |
| (৭) ১১৪-পরিবহ ক্রয় ও রক্ষণাবেক্ষণ | | |
| যোজনা-বহির্ভূত | .. | ৮,৮৬,৮২,০০০ |
| (৮) ১১৫-অতিথি নিবাস, সরকারি হস্টেল প্রভৃতি | | |
| যোজনা-বহির্ভূত | .. | ৯,৫০,০০০ |
| (৯) ১১৬-অভিবাসন ব্যুরো | | |
| যোজনা-বহির্ভূত | .. | ১৬,০২,০০০ |
| (১০) ১১৮-নাগরিকত্ব আইন সংক্রান্ত প্রশাসন | | |
| যোজনা-বহির্ভূত | .. | ৩৭,৬৫,০০০ |
| (১১) ৮০০-অন্যান্য ব্যয় | | |

| | | |
|---|---|---|
| (ক) যোজনা-বহির্ভূত | .. | ১৫,১৬,১৭,০০০ |
| (খ) রাজ্য-যোজনা | .. | ২৭,৫০,০০০ |
| সর্বমোট | .. | ১০৭,৯৭,৯০,০০০ |

মহাশয়, এই বিষয়গুলি উল্লেখ করে আমি ১৯৯৭-০৮ সালের বাজেট মঞ্জুরির বিষয়টি সভায় গ্রহণ ও অনুমোদনের জন্য পেশ করছি।

## DEMAND No. 28

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 6,55,59,50,000 only be granted for expenditure under Demand No. 28, Major Head : "2071—Pensions and Other Retirement Benefits", during the next financial year.

(This is inclusive of a total sum of Rs. 2,18,55,00,000 already voted on account)

## DEMAND No. 29

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 12,02,00,000 only be granted for expenditure under Demand No. 29, Major Head : "2075—Miscellaneous General Services", during the next financial year.

(This is inclusive of a total sum of Rs. 4,01,00,000 already voted on account)

## DEMAND No. 30

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 27,29,81,40,000 only be granted for expenditure under Demand No. 30, Major Head : "2202—General Education, 2203—Technical Education, 2205—Art and Culture and 6202—Loans for Education, Sports, Art and Culture", during the next financial year.

(This is inclusive of a total sum of Rs. 10,91,15,00,000 already voted on account)

(Printed Budget Speech of Shri Satya Sadhan Chakraborty, Shri Kanti Biswas, Shri Bansagopal Choudhuri, Smt. Anju Kar and Shri Nimai Mal on Demand No. 30 & 45 laid on the Table was taken as read)

এই সঙ্গে ৪৫নং অভিযাচনের অন্তর্গত "২২৫১—সেক্রেটারিয়েট সোশ্যাল সার্ভিস" খাতে ১৯৯৭-৯৮ আর্থিক বছরের জন্য ১৫ কোটি ৩০ হাজার টাকা ব্যয় বরাদ্দের প্রস্তাব পেশ করছি। প্রস্তাবিত এই অর্থ ১৯৯৭-৯৮ আর্থিক বছরে রাজ্য সরকারের ১৪টি বিভাগের কর্মিদের বেতন ও ভাতা ইত্যাদি প্রদানের জন্য ব্যয়িত হবে।

অন্তর্বর্তীকালের ব্যয়ের জন্য প্রস্তাবিত যথাক্রমে ১,০৯১ কোটি ১৫ লক্ষ টাকা এবং ৫ কোটি টাকা উপরোক্ত প্রস্তাব দুটির অন্তর্ভুক্ত।

গতবারে যখন আমরা শিক্ষার জন্য ব্যয় ব্যয় বরাদ্দের দাবি এই বিধানসভায় পেশ করেছিলাম, তখন শিক্ষার যে গুরুত্ব ও পরিধির কথা উল্লেখ করেছিলাম—সন্দেহাতীতভাবে বলা যায় যে, এই এক বছরের মধ্যে শিক্ষার সেই গুরুত্ব ও পরিধি আরও প্রসারিত হয়েছে। শিক্ষার প্রতি মানুষের আগ্রহ আরও বৃদ্ধি পেয়েছে। রাজ্যকে সাক্ষর করতে মানুষের ঐকান্তিকতা আরও বৃদ্ধি পেয়েছে। বিশ্বায়নের উদ্যোগের অনিবার্য পরিণতিতে বিভিন্ন দেশে ভৌগোলিক সীমারেখার বাধা-নিষেধ বহুল পরিমাণে শিথিল হয়েছে। শিক্ষা, শিল্প, প্রকৌশল বা যে কোনও ক্ষেত্রে প্রতিযোগিতার মাত্রা আরও উন্নত হয়েছে। এই পরিপ্রেক্ষিতে রাজ্যবাসীর আশা-আকাঙ্ক্ষাকে যদি বাস্তবায়িত করতে হয় তাহলে শিক্ষার প্রত্যেকটি ক্ষেত্রে আরও বেশি যত্নবান হতে হবে।

কেন্দ্রে যুক্তফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হওয়ার পর থেকে শিক্ষার উপর যথোচিত গুরুত্ব দেওয়ার কথা তারা বলিষ্ঠতার সাথে বলেছে। ঐ সরকারের ন্যূনতম কর্মসূচির মধ্যে শিক্ষার বিষয়টি স্থান পেয়েছিল। গত ব্যয়বরাদ্দ এবং বর্তমানের ব্যয়বরাদ্দের মধ্যে তাদের ইচ্ছার কিছুটা প্রতিফলন ঘটলেও ব্যয়বরাদ্দ এবং বর্তমানের ব্যয়বরাদ্দের মধ্যে তাদের ইচ্ছার কিছুটা প্রতিফলন ঘটলেও ব্যয় বরাদ্দের পরিমাণ আকাঙ্ক্ষিত স্তরের বহু নিম্নে রয়ে গেছে। ফলে, রাজ্য সরকারের উপর আরও দায়িত্ব পড়েছে। কিন্তু আমাদের আর্থিক সীমাবদ্ধতার মধ্যে সেই দায়িত্ব পালনের কথা বিচার করতে হচ্ছে। সব কিছুর প্রতি লক্ষ্য রেখে বর্তমান ব্যয়বরাদ্দের ক্ষেত্রে আমাদের রাজ্য সরকারের শিক্ষার বিভিন্ন বিভাগ কার্যতৎপরতা বৃদ্ধি করার উদ্যোগ নিয়েছে এবং বিনিয়োজিত সম্পদের সর্বাধিক উপযোগিতা লাভ করার আপ্রাণ চেষ্টা করছে। এই দৃষ্টিকোণ থেকে বিচার করে এবারের ব্যয়বরাদ্দের প্রস্তাব আমরা রচনা করেছি।

আমরা গত বছরের তুলনায় ৩৬৮ কোটি ৯২ লক্ষ ৬৯ হাজার টাকা অতিরিক্ত বরাদ্দের প্রস্তাব রাখছি। তারই কিছু প্রকল্পের লক্ষ্যমাত্রা এবং সাফল্যের বিবরণ উল্লিখিত হল ঃ

## প্রাথমিক শিক্ষা

### প্রাথমিক বিদ্যালয় স্থাপন

আদালতে অবিরত মামলা থাকায় আমরা বিগত কয়েক বছরে কোনও নতুন প্রাথমিক বিদ্যালয় স্থাপন করতে পারিনি। এই সমস্ত মামলার ক্ষেত্রে মাননীয় বিচারপতি শ্রী ডি. কে. বসুর রায়ের বিরুদ্ধে পশ্চিমবঙ্গ সরকারের আনীত আবেদনের উপর কলকাতা উচ্চ আদালতের

বিভাগীয় এজলাসে রায় দেওয়া হয়েছে। যেহেতু বিভাগীয় এজলাসের এই রায়ের বিরুদ্ধে কোনও আবেদন হয়নি, তাই আমরা আশা করছি, আগামী আর্থিক বছরে নতুন প্রাথমিক বিদ্যালয় স্থাপন এবং বর্তমান প্রাথমিক বিদ্যালয়গুলিতে আরও শিক্ষক নিয়োগের উদ্যোগ গ্রহণ করা যাবে। আসন্ন বাজেট পরিকল্পনায় এই বিষয়ে প্রয়োজনীয় সংস্থানের প্রস্তাব রাখা হয়েছে। ভারতের সর্বোচ্চ আদালতে বর্তমানে অপেক্ষমান জনস্বার্থ মামলার আবেদনে (সত্যপাল আনন্দ বনাম ইউনিয়ন অফ ইন্ডিয়া এবং অন্যান্য) সর্বোচ্চ আদালত জানতে চেয়েছে যে, উন্নিকৃষ্ণণের মামলার সিদ্ধান্ত অর্থাৎ চৌদ্দ বছর বয়স পর্যন্ত অবৈতনিক এবং বাধ্যতামূলক শিক্ষা প্রতিটি নাগরিকের মৌলিক অধিকার, তা বাস্তবায়িত করতে রাজ্য সরকার কি কি পদক্ষেপ গ্রহণ করেছে। এই বয়সসীমার মধ্যে প্রত্যেকের জন্য অবৈতনিক এবং বাধ্যতামূলক প্রাথমিক শিক্ষার লক্ষ্য অর্জনে আমাদের আগামী পাঁচ বছরের জন্য প্রয়োজন—অতিরিক্ত আনুমানিক বার্ষিক আবর্তক ১,৩২৩ কোটি টাকা এবং অনাবর্তক ১,০০৫ কোটি টাকার তহবিল। এই টাকার অঙ্ক সামগ্রিক শিক্ষা বাজেটের থেকেও তুলনামূলকভাবে অনেক বেশি। যাই হোক, প্রয়োজনীয় অর্থ পাওয়া গেলে, আগামী পাঁচ বছরের মধ্যে প্রাথমিক শিক্ষাকে সর্বজনীন করার লক্ষ্যে ৫ থেকে ৯ বছর বয়সের সব যোগ্য শিশুকে প্রাথমিক শিক্ষার আওতায় আনার যথাসাধ্য প্রচেষ্টা করব এবং ১৪ বছর বয়স পর্যন্ত সকল শিশুকে মৌলিক শিক্ষার আওতায় আনার প্রয়াস চালিয়ে যাব। ইতিমধ্যেই প্রতি বিদ্যালয়ে ৩ জন শিক্ষকসহ নতুন ১,০০০টি প্রাথমিক বিদ্যালয় স্থাপনের ব্যবস্থা নেওয়া হয়েছে এবং ন্যূনতম মৌলিক সেবাপ্রকল্পের অন্তর্গত ১,০০০টি শিক্ষাকেন্দ্র স্থাপনের সিদ্ধান্ত নেওয়া হয়েছে, যা প্রাথমিক শিক্ষা বিস্তারের প্রয়োজনীয়তাকে অন্তত আংশিকভাবে পূরণে বিপুলভাবে সহায়ক হবে। আগামী আর্থিক বছরে এই একই প্রচেষ্টাকে অব্যাহত রাখার প্রস্তাব করা হয়েছে।

**পাঠ্যপুস্তক বিতরণ**

আমাদের প্রাথমিক বিদ্যালয়ের ছাত্র-ছাত্রীদের বিনামূল্যে পাঠ্যপুস্তক বিতরণের প্রকল্প পূর্বাপর অব্যাহত রয়েছে। এর জন্য ব্যয়ের সিংহভাগ পরিকল্পনা-বহির্ভূত খাত থেকে মেটানো হয় এবং স্বল্পপরিমাণ অর্থ পরিকল্পনা খাত থেকে ব্যয় করা হয়। আগামী ১৯৯৭-৯৮ সালের পরিকল্পনা এবং পরিকল্পনা-বহির্ভূত বাজেটে সেইমতো উপযুক্ত ব্যয়বরাদ্দের প্রস্তাব রাখা হয়েছে।

**উৎসাহমূলক প্রকল্প**

এই বিভাগ প্রাথমিক শ্রেণীগুলিতে সকল তফসিলি জাতি এবং উপজাতি ছাত্রীদের এবং অন্যান্য ছাত্রীদের ২০ শতাংশের জন্য বিদ্যালয়ের পোশাক বিতরণের প্রকল্প অব্যাহত রেখেছে। এই খাতে মাথাপিছু ব্যয় ২৫ টাকা থেকে বাড়িয়ে ৫০ টাকা করা হয়েছে। আগামী আর্থিক বছরেও এই প্রকল্প আমরা অব্যাহত রাখার প্রস্তাব করছি। সেজন্য পরিকল্পনাখাতে উপযুক্ত বরাদ্দ রাখা হয়েছে।

অন্যান্য বছরের মতো এ-বছরও প্রাথমিক ক্রিড়া প্রতিযোগিতা অনুষ্ঠিত হয়েছে। এবার এটি হয়েছে কলকাতায়। এটিও একটি উৎসাহমূলক প্রকল্প এবং যেহেতু এটি সার্কেল-স্তর থেকে শুরু হয়ে রাজ্য স্তরে শেষ হয়, তাই প্রাথমিক বিদ্যালয়ের ছাত্র-ছাত্রীদের মধ্যে এটি

প্রচুর উদ্দীপনার সৃষ্টি করে। এর জন্য পরিকল্পনাখাতে উৎসাহমূলক প্রকল্পসূচিতে ব্যয়বরাদ্দ প্রস্তাবিত হয়েছে।

**দ্বি-প্রহরিক খাবার প্রকল্প**

জাতীয় প্রাথমিক শিক্ষায় পুষ্টিপ্রদান প্রকল্প (এন. পি. এন. এস. পি. ই.), যা ১৫-৮-৯৫ তারিখ থেকে এই রাজ্যে কর্মনিয়োগ আশ্বাস প্রকল্পের অধীন ১২৮টি ব্লকে চালু করা হচ্ছে, তা আরও জাতীয় গড় থেকে নিম্ন স্ত্রী-সাক্ষরতার হারযুক্ত ৮৮টি ব্লকে প্রসারিত হয়েছে। আগামী আর্থিক বছরে রাজ্যের অবশিষ্ট ব্লকগুলিতে এবং শহরাঞ্চলে এই প্রকল্পটি প্রসারণের সম্ভাবনা রয়েছে। এই প্রকল্পে ভারত সরকারের দেওয়া চাল এবং গম থেকে প্রস্তুত রান্না-করা খাবার বিতরণ করার কথা রাজ্য সরকারের কিন্তু নানা অসুবিধা যেমন—পর্যাপ্ত অর্থ এবং রান্না-করা খাবারের গুণমান নিয়ন্ত্রণের সমস্যা, এর পথে অন্তরায় হয়ে দাঁড়িয়েছে। যাই হোক, আওতা-বর্হির্ভূত অঞ্চলে এই প্রকল্পকে ১৯৯৭-৯৮ সালে রূপায়িত করার জন্য পরিকল্পনা বাজেটে এর জন্য স্বল্প পরিমাণ বরাদ্দের প্রস্তাব রাখা হয়েছে।

**বিদ্যালয় ভবনের উন্নয়ন**

প্রাথমিক বিদ্যালয়গুলির বর্তমান ভবনগুলির উন্নতিসাধনে নতুন শ্রেণীকক্ষ নির্মাণ এবং বর্তমান কক্ষগুলির সংস্কার করার চেষ্টা চালানো হচ্ছে। শ্রেণীকক্ষ নির্মাণের ক্ষেত্রে পরিকল্পনা খাতে উপযুক্ত ব্যয়বরাদ্দ রাখা হলেও, পরিকল্পনা-বহির্ভূত খাতে বিদ্যালয় ভবনগুলির সংস্কার ও রক্ষণাবেক্ষণের জন্য ব্যয়বরাদ্দের প্রস্তাব রাখা হয়েছে।

**জেলা প্রাথমিক শিক্ষা প্রকল্প**

যুক্তরাজ্যের বৈদেশিক উন্নয়ন সংস্থা (ও. ডি. এ.)-র সহযোগিতায় কুচবিহার, বীরভূম, বাঁকুড়া, মুর্শিদাবাদ এবং দক্ষিণ চব্বিশ-পরগনা—এই ৫টি জেলায় পশ্চিমবঙ্গ জেলা প্রাথমিক শিক্ষা প্রকল্পের রূপায়ণ এখন অনুমোদন এবং ভারত সরকারের মাধ্যমে অর্থমঞ্জুরের শেষ পর্যায়ে রয়েছে। আগামী ৭ বছর ব্যাপী এই সহায়তার সামগ্রিক পরিমাণ আপাতত প্রায় ২০০ কোটি টাকা নির্ধারিত হয়েছে।

**অন্যান্য প্রকল্প**

ইউনিসেফ, ভারত সরকার এবং রাজ্য সরকারের আর্থিক সহায়তায় প্রাথমিক স্তরে শিক্ষণ এবং শিক্ষার মানোন্নয়নের ক্ষেত্রে বিভিন্ন কর্মসূচি গ্রহণ করা হয়েছে। "শিক্ষার সর্বনিম্ন স্তরের সার্বিকীকরণ" প্রকল্প, যা পশ্চিমবঙ্গ প্রাথমিক শিক্ষা পর্ষদ রূপায়িত করছে, তার আওতায় ছয়টি জেলার প্রতিটিতে ২০টি প্রাথমিক বিদ্যালয় এবং পুরুলিয়ার ১০টি প্রাথমিক বিদ্যালয়কে আনা হয়েছে। সংশ্লিষ্ট জেলাগুলিতে প্রাথমিক শিক্ষক-শিক্ষণ প্রতিষ্ঠানের সহায়তায় ঐ সমস্ত প্রাথমিক বিদ্যালয়ের শিক্ষকদের বিশেষরূপে অভিমুখীকরণ হয়েছে। এই প্রকল্পের অন্তর্গত ঐ বিদ্যালয়গুলিকে নিরন্তর নিরীক্ষণ করার সঙ্গে সঙ্গে, ১৯৯৭-৯৮ সালেও এই প্রকল্প চালু রাখা হবে এবং অবশিষ্ট জেলাগুলিকেও এর আওতায় আনা হবে। একই সঙ্গে

ইউনিসেফ এবং পঞ্চায়েত প্রতিষ্ঠানের সহায়তায় পশ্চিমবঙ্গ প্রাথমিক শিক্ষা পর্ষদ-গৃহীত "আনন্দ পাঠ শিক্ষা প্রকল্প" এ-বছর সাতটি জেলায় যথা—কলকাতা, মেদিনীপুর, বর্ধমান, পুরুলিয়া, হুগলি, উত্তর চব্বিশ-পরগনা এবং শিলিগুড়ি মহকুমায় পরিচালিত হয়েছে। আগামী আর্থিক বছরে মালদহ ও হাওড়ায় এই কার্যসূচি গ্রহণ করা হবে এবং এটি ধীরে ধীরে অন্যান্য জেলাতেও প্রসারিত হবে, যাতে আগামী ২০০১ সালের মধ্যে সমস্ত প্রাথমিক বিদ্যালয়কে এর আওতায় আনা যায়। জলপাইগুড়ি এবং পুরুলিয়ার নির্বাচিত কয়েকটি ব্লকে ইউনিসেফের আর্থিক সহায়তায় "সীমা অতিক্রান্তকারী শিক্ষা প্রকল্প" গ্রহণ করা হচ্ছে। এর ফলে, এই সমস্ত অঞ্চলে প্রাথমিক শিক্ষা অধিকতর প্রসারিত হবে এবং এই প্রকল্প ২,০০০ সালে অবধি অব্যাহত থাকবে।

পশ্চিমবঙ্গ প্রাথমিক শিক্ষা পর্ষদ ইউনিসেফের আর্থিক সহায়তায় এবং কলকাতার ইন্ডিয়ান ইনস্টিটিউট অফ ম্যানেজমেন্ট দ্বারা পরিচালিত "ভারতে প্রাথমিক শিক্ষার মান"—শীর্ষক একটি সমীক্ষা চালিয়েছে। সমীক্ষাটি সবে শেষ হয়েছে এবং সংগৃহীত তথ্য ও পরিসংখ্যানসমূহের প্রক্রিয়াকরণ চলেছে।

## মাধ্যমিক ও উচ্চ-মাধ্যমিক শিক্ষা

মাধ্যমিক স্তরে নতুন নিম্ন-মাধ্যমিক বিদ্যালয় স্থাপন ও নিম্ন-মাধ্যমিক বিদ্যালয়গুলিকে মাধ্যমিক বিদ্যালয়ে উন্নীতকরণ এবং মাদ্রাসাসমূহের উন্নীতকরণের জন্যও আর্থিক সংস্থান রাখা হয়েছে। ১৯৯৬-৯৭ সালে ৪৩টি ৪-শ্রেণীবিশিষ্ট নিম্ন-মাধ্যমিক বিদ্যালয়ের স্বীকৃতি প্রদান করা হয়েছে এবং ৪টি ২-শ্রেণীবিশিষ্ট নিম্ন-মাধ্যমিক বিদ্যালয়কে ৪-শ্রেণীবিশিষ্ট নিম্ন-মাধ্যমিক বিদ্যালয়ে উন্নীতকরণ, ১১৫টি নিম্ন-মাধ্যমিক বিদ্যালয়কে মাধ্যমিক বিদ্যালয়ে উন্নীতকরণ এবং ৫৯টি মাধ্যমিক বিদ্যালয়কে উচ্চ-মাধ্যমিক বিদ্যালয়ে উন্নীতকরণ ও তৎসহ প্রয়োজনীয় নতুন পদ সৃষ্টি করা হয়েছে। সর্বসাকুল্যে অষ্টম যোজনায় এ-পর্যন্ত ১১১টি ৪-শ্রেণীবিশিষ্ট নিম্ন-মাধ্যমিক বিদ্যালয়ের স্বীকৃতি প্রদান, ১৮২টি ২-শ্রেণীবিশিষ্ট নিম্ন-মাধ্যমিক বিদ্যালয় এবং ৪৫০টি ৪-শ্রেণীবিশিষ্ট নিম্ন-মাধ্যমিক বিদ্যালয়কে যথাক্রমে ৪-শ্রেণীবিশিষ্ট নিম্ন-মাধ্যমিক বিদ্যালয়ে ও মাধ্যমিক বিদ্যালয়ে উন্নীত করা হয়েছে।

পশ্চিমবঙ্গ মধ্যশিক্ষা পর্ষদ নির্বাচনের মাধ্যমে পুনর্গঠিত হতে চলেছে। প্রায় সব নির্বাচনক্ষেত্রে এর কাজ পরিসমাপ্তির মুখে। পশ্চিমবঙ্গ উচ্চ-মাধ্যমিক শিক্ষা সংসদ এবং জেলা প্রাথমিক শিক্ষা সংসদের গঠনের ক্ষেত্রেও অনুরূপ পদক্ষেপ নেওয়া হবে বলে আশা করা যায়।

**কম্পিউটার সাক্ষরতা**

বিদ্যালয়ে কম্পিউটার সাক্ষরতা ও অধ্যয়ন প্রকল্প ("ক্লাস") চালানো হচ্ছে এবং এ-যাবৎ রাজ্যের ২৩২টি বিদ্যালয়কে এর আওতায় আনা হয়েছে। আমাদের উচ্চ-মাধ্যমিক পাঠ্যসূচিতে কম্পিউটার শিক্ষাকে ঐচ্ছিক বিষয়রূপে প্রবতর্নও করা হয়েছে।

**মাদ্রাসা শিক্ষা**

আমাদের মাদ্রাসা উন্নীতকরণের কার্যসূচি অব্যাহত রয়েছে। মাদ্রাসা শিক্ষার ব্যাপ্তি, সম্প্রসারণ এবং পাঠ্যসূচির আধুনিকীকরণের মাধ্যমে এর মানোন্নয়নের চেষ্টা চালানো হচ্ছে। মাদ্রাসা শিক্ষা পর্ষদ এখন একটি সংবিধিবদ্ধ সংস্থা। সুতরাং মাদ্রাসা শিক্ষা প্রশাসনের সামগ্রিক ব্যবস্থা দেখাশুনা করার ক্ষমতাও এই পর্ষদের রয়েছে।

**রাজ্য শিক্ষা গবেষণা ও প্রশিক্ষণ পরিষদ (এস. সি. ই. আর. টি.)**

আমরা রাজ্য শিক্ষা গবেষণা ও প্রশিক্ষণ পরিষদকে শক্তিশালী করার কর্মসূচি গ্রহণ করেছি। এজন্য আনুমানিক ব্যয় ধরা হয়েছে ৯৫ লক্ষ টাকা। এর মধ্যে ৫০ শতাংশ আর্থিক সহায়তা পাওয়া যাবে ভারত সরকারের কাছ থেকে। এই কর্মসূচি প্রায় অনুমোদনের মুখে এবং আগামী আর্থিক বছরে এর রূপায়ণ শুরু করা যাবে বলে আশা করা যায়। অন্যান্য বিষয়সহ পরিষদের নিজস্ব ভবন নির্মাণ এই কর্মসূচির অঙ্গ। শিক্ষক, সহ-শিক্ষক এবং অন্যান্য সহায়ক কর্মিদের শূন্যপদগুলি যথাযথ নিয়োগবিধি প্রণয়ন-সাপেক্ষে সাময়িকভাবে এবং চুক্তির ভিত্তিতে সত্বর পূরণ করার চেষ্টা চলেছে।

**বিদ্যালয় নিয়োগ আয়োগ**

বিদ্যালয় নিয়োগ আয়োগ প্রতিষ্ঠা এবং মাধ্যমিক বিদ্যালয় ও মাদ্রাসাগুলিতে শিক্ষক নিয়োগের জন্য প্রয়োজনীয় রাজস্তরের আইন ইতিমধ্যে পাস করা হয়েছে এবং এটি রাষ্ট্রপতির সম্মতির জন্য ভারত সরকারের কাছে পেশ করা হয়েছে। এই আইন বলবৎ হলে কলকাতায় একটি কেন্দ্রীয় আয়োগের তত্ত্বাবধান ও নিয়ন্ত্রণে মালদা, বাঁকুড়া, বর্ধমান এবং কলকাতায় ৪টি আঞ্চলিক আয়োগ স্থাপন করা হবে।

**রাজ্য মুক্ত বিদ্যালয়**

বিদ্যালয় শিক্ষা বিভাগ আগামী ১৯৯৭-৯৮ বর্ষ থেকে রাজ্য মুক্ত বিদ্যালয় প্রবর্তনের সিদ্ধান্ত নিয়েছে। মুক্ত বিদ্যালয় ব্যবস্থা যথাযথ রূপায়িত হলে, প্রথাগত শিক্ষার বিদ্যালয়-ছুটদের + ২ স্তর পর্যন্ত সাধারণ এবং বৃত্তিমূলক শিক্ষার আওতায় নিয়ে আসতে সফল ভূমিকা নেবে। নানা অসুবিধার জন্য এই প্রকল্পটি চালু হতে বিলম্ব ঘটেছে। সেজন্য আমরা আন্তরিক দুঃখিত।

**১৯৯০ সালের বেতন পুনর্বিন্যাসজনিত বকেয়া বেতন**

সরকারি সাহায্যপ্রাপ্ত বিদ্যালয়গুলিতে বেতন ও ভাতা সংশোধনের ফলে উদ্ভূত বকেয়া বেতনের কিছুটা অংশ আমরা মিটিয়ে দিয়েছি। ১-১-৮৬ তারিখ থেকে বেতনক্রম পুনর্বিন্যাসের ফলে এই বকেয়ার উদ্ভব হয়েছে। প্রদেয় বকেয়া অর্থ ট্রেজারিসমূহে রক্ষিত কর্মিবৃন্দের স্ব-স্ব ভবিষ্যনিধি হিসাব তহবিলে জমা করা হবে।

**খেলাধূলা ও বিদ্যালয় ক্রীড়া প্রতিযোগিতা**

জিমন্যাস্টিকস, টেবিল টেনিস এবং ব্যাডমিন্টনের জাতীয় বিদ্যালয় ক্রীড়া প্রতিযোগিতা ১৯৯৭ সালের ১৮ থেকে ২২ ফেব্রুয়ারি কলকাতায় অনুষ্ঠিত হয়েছে। এ-রাজ্যের বিদ্যালয়ের ছাত্র-ছাত্রীরা এই বছরের জাতীয় ক্রীড়া প্রতিযোগিতার বিভিন্ন বিভাগে অংশগ্রহণ করে বেশ ভাল ফল করেছে। সামগ্রিকভাবে রাজ্যসমূহের মধ্যে তাদের ফলাফল সবচেয়ে ভাল হয়েছে। অতীতের নজির আমরা বজায় রাখতে পেরেছি।

**ভবন নির্মাণ**

বিধাননগরে পশ্চিমবঙ্গ মধ্যশিক্ষা পর্ষদের নিজস্ব ভবন নির্মাণের জন্য মোট আনুমানিক ব্যয় ২৮৮.৮৩ লক্ষ টাকার মধ্যে আমরা প্রথম পর্যায়ে ২৫ লক্ষ টাকা মঞ্জুর করেছি। অনুরূপভাবে, পশ্চিমবঙ্গ উচ্চ-মাধ্যমিক শিক্ষা সংসদের মূল ভবনটির দ্বিতীয় পর্যায়ের নির্মাণের জন্য মোট আনুমানিক ব্যয় ১৫৩.৭৬ লক্ষ টাকার মধ্যে ৯০ লক্ষ টাকা মঞ্জুর করেছি। এ ছাড়া উচ্চ-মাধ্যমিক শিক্ষা সংসদকে উত্তরবঙ্গে প্রশাসনিক ভবন নির্মাণের জন্য আনুমানিক ব্যয় ৬২.২১ লক্ষ টাকার মধ্যে ২০ লক্ষ টাকা, হুগলিতে শিক্ষা-ভবন নির্মাণের জন্য আনুমানিক ব্যয় ৫৭.৮৩ লক্ষ টাকার মধ্যে ১৭.৮৩ লক্ষ টাকা, উত্তর দিনাজপুরের রায়গঞ্জে জেলা প্রাথমিক বিদ্যালয় সংসদ ভবন নির্মাণের জন্য মোট আনুমানিক ব্যয় ৪৪.২৩ লক্ষ টাকার মধ্যে ১০ লক্ষ টাকা এবং পুরুলিয়ার আবাসিক সৈনিক স্কুলে একটি "ডরমিটরি" নির্মাণের জন্য মোট আনুমানিক ব্যয় ৬৯.৯১ লক্ষ টাকার মধ্যে ২৬.৭৫ লক্ষ টাকা মঞ্জুর করা হয়েছে।

**অবসরকালীন সুযোগ-সুবিধা প্রদান**

রাজ্য সরকার বিদ্যালয়ের অবসরপ্রাপ্ত শিক্ষক এবং শিক্ষাকর্মিদের প্রতি দায়িত্ব পালনে প্রতিশ্রুতিবদ্ধ এবং এই ভাবনার নিরিখে তাদের সুযোগ-সুবিধাগুলি সময়ান্তরে বর্ধিত করা হয়েছে। কিন্তু তাদের কৃত্যক নথিতে কিছু ত্রুটি-বিচ্যুতি থাকায় এবং কখনও-কখনও তাদের অনুমোদনকারী কর্তৃপক্ষের উদাসীন মনোভাবের ফলে বিষয়গুলির নিষ্পত্তিতে বিলম্ব ঘটে যায়। এই ব্যাপারটি ত্বরান্বিত করতে যত শীঘ্র সম্ভব উদ্যোগ নেওয়া হচ্ছে।

## উচ্চশিক্ষা

বর্তমান শিক্ষা প্রতিষ্ঠানগুলির মানোন্নয়ন ও সংহতিসাধনের সঙ্গে সঙ্গে শিক্ষাকে বহুমুখী ক্ষেত্রে প্রসারের প্রতি রাজ্য সরকার দায়বদ্ধ। বিশ্ববিদ্যালয়ের শিক্ষার মানের উন্নতি সাধন এবং সংরক্ষণের প্রতি যথাযোগ্য গুরুত্ব দেওয়া হচ্ছে। বর্তমানে যে সুযোগ-সুবিধাগুলি বিদ্যমান রয়েছে সেগুলির সুসংহত বিকাশ ও আধুনিকীকরণের জন্য ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে। পরিবর্তনের ঝোঁকগুলির সঙ্গে তাল রেখে এবং দেশের উন্নয়নের প্রেক্ষিতে ও কর্মসংস্থানের সুযোগ-সুবিধাগুলির কথা মনে রেখে ইঞ্জিনিয়ারিং ও পরিচালনবিদ্যা-সহ, কারিগরি ও বিজ্ঞান শিক্ষার সম্প্রসারণের প্রতি অধিকতর গুরুত্ব দেওয়া উচিত বলে এই বিভাগ মনে করে। আগামী বছরে স্নাতকস্তরের কলেজগুলিতে বৃত্তিমূলক বিষয়গুলি সংখ্যাবৃদ্ধির এবং বিকাশশীল ক্ষেত্রগুলির

আকর্ষণীয় বিষয়সমূহের প্রবর্তন করা হবে। প্রশিক্ষণের সুযোগগুলির উন্নতিবিধান এবং অন্যান্য প্রতিষ্ঠানগুলির উন্নয়ন পরিকল্পনা প্রণয়ন করার জন্য কার্যকর ব্যবস্থা গ্রহণ করা হবে বলে সিদ্ধান্ত হয়েছে। নিকট-ভবিষ্যতে বিজ্ঞানের মৌলিক বিষয়গুলির উপর গবেষণা প্রতিষ্ঠান গড়ে তোলার সম্ভাবনা খতিয়ে দেখা হচ্ছে। বিশ্ববিদ্যালয়গুলিতে উচ্চমানের আর্থিক শৃঙ্খলা প্রতিষ্ঠিত হয়েছে এবং তা বজায় রাখা হচ্ছে। নেতাজী সুভাষ মুক্ত বিশ্ববিদ্যালয় নামে একটি মুক্ত বিশ্ববিদ্যালয় প্রতিষ্ঠা করার সিদ্ধান্ত ঘোষিত হয়েছে। কলকাতার নেতাজি ইনস্টিটিউট অব এশিয়ান স্টাডিজ-এর গৃহে, আগামী শিক্ষাবর্ষ থেকে এই বিশ্ববিদ্যালয়টির কার্যারম্ভ করার পরিকল্পনা গ্রহণ করা হয়েছে। সুযোগ-সুবিধা থেকে বঞ্চিত গোষ্ঠী ও সম্প্রদায়ের লোকদের কাছে অধিকতর সুযোগ-সুবিধা প্রসারিত করার প্রচেষ্টা করা হচ্ছে। উচ্চশিক্ষা বিভাগের ১৯৯৬-৯৭ সালের কতকগুলি প্রধান-প্রধান কার্যাবলী এবং সাফল্য ও ১৯৯৭-৯৮ সালের জন্য প্রস্তাবিত কতকগুলি গুরুত্বপূর্ণ কর্মসূচি নিম্নে বর্ণিত হল ঃ

**বিশ্ববিদ্যালয় শিক্ষা**

রবীন্দ্র ভারতী বিশ্ববিদ্যালয়ের জোড়াসাঁকো ক্যাম্পাসটিকে একটি জাতীয় সাংস্কৃতিক ও পর্যটক আকর্ষক-কেন্দ্র হিসাবে গড়ে তোলার প্রস্তাবটিকে বাস্তবায়িত করতে জোড়াসাঁকো ক্যাম্পাস থেকে ঐ বিশ্ববিদ্যালয়ের বিভিন্ন শাখাকে পর্যায়ক্রমে বি. টি. রোড ক্যাম্পাসে সরিয়ে নেবার প্রস্তাব করা হয়েছে। সেই সঙ্গে, রবীন্দ্র ভারতী বিশ্ববিদ্যালয়ের বি. টি. রোড ক্যাম্পাসের কিছু সংখ্যক ভবনের সম্প্রাসারণে জন্য প্রশাসনিক অনুমোদন দেওয়া হয়েছে। বিদ্যাসাগর বিশ্ব-বিদ্যালয়ের তৃতীয় পর্যায়ের নির্মাণকার্যের জন্য প্রশাসনিক অনুমোদন দেওয়া হয়েছে। বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয়ের তৃতীয় পর্যায়ের নির্মাণকার্যকে রাজ্য সরকার ত্বরান্বিত করেছেন। ১৯৯৭-৯৮ সালে এই নির্মাণকার্য চালু থাকবে। বর্ধমান বিশ্ববিদ্যালয়ের নতুন প্রশাসনিক ভবন এবং সীমানা-প্রাচীরের নির্মাণকাজ এই বছর শুরু হয়েছে। এই কাজ ১৯৯৭-৯৮ সালেও চালু থাকবে। সারা ভারত উপাচার্যদের সম্মেলন রবীন্দ্র ভারতী বিশ্ববিদ্যালয়ের পরিচালনায় এবং রাজ্য সরকারের সক্রিয় সহযোগিতায় বর্তমান আর্থিক বছরে অনুষ্ঠিত হয়েছে। কলকাতা বিশ্ববিদ্যালয়ের কর্মভার লাঘব করার উদ্দেশ্যে নদীয়া জেলা এবং মুর্শিদাবাদ জেলার স্নাতক পর্যায়ের কলেজগুলিকে কল্যাণী বিশ্ববিদ্যালয়ে সম্বন্ধীকরণ করারও প্রস্তাব গ্রহণ করা হয়েছে। কলকাতা বিশ্ববিদ্যালয়ের দ্বারভাঙা ভবনের সংস্কার ও পুনর্নির্মাণের কাজ করার জন্য প্রয়োজনীয় সংস্থান রাখা হয়েছে। নেতাজী সুভাষ মুক্ত বিশ্ববিদ্যালয় এই বছরেই কাজ শুরু করবে।

**বেসরকারি মহাবিদ্যালয়**

যেসব এলাকায় তফসিলি জাতি/তফসিলি উপজাতি এবং সংখ্যালঘু সম্প্রদায়ের লোকেরা বহুল সংখ্যায় বাস করেন সেসব এলাকায় ১৯৯৬-৯৭ সালে ৭ (সাত)টি বেসরকারি কলেজ স্থাপিত হয়েছে। এই কলেজগুলি হল (১) ডিরোজিও স্মৃতি মহাবিদ্যালয়, রাজারহাট, (২) মাইকেল মধুসূদন স্মৃতি মহাবিদ্যালয়, দুর্গাপুর, বর্ধমান, (৩) ডঃ ভূপেন্দ্রনাথ দত্ত স্মৃতি মহাবিদ্যালয়, হাটগোবিন্দপুর, বর্ধমান, (৪) মগরাহাট মহাবিদ্যালয়, মগরাহাট, দক্ষিণ চব্বিশ-পরগনা, (৫) শহিদ ক্ষুদিরাম মহাবিদ্যালয়, কামাখ্যাগুড়ি, জলপাইগুড়ি, (৬) পাঁচথুপি হরিপদ [illegible]

মহাবিদ্যালয়, পাঁচথুপি, মুর্শিদাবাদ, (৭) সম্মিলনী মহাবিদ্যালয়, বাঘাযতীন, দক্ষিণ চব্বিশ-পরগনা। দূরবর্তী ও পশ্চাদ্‌পদ এলাকার ৮৭টি কলেজে বহুবিধ নতুন পাঠ্যবিষয়ে পঠন-পাঠন অনুমোদিত হয়েছে, যার মধ্যে আছে দুটি বৃত্তিশিক্ষামূলক বিষয়—অফিস পরিচালনা ও সেক্রেটারিয়াল প্র্যাকটিস এবং ট্যাক্স প্রসিডিওর ও প্র্যাকটিস। ১৯৯৭-৯৮ সালেও এই কাজ চলতে থাকবে। কেন্দ্রীয় সাহায্য হিসাবে প্রাপ্ত অতিরিক্ত ৭৫ লক্ষ টাকা সাউথ ক্যালকাটা গার্লস কলেজ, উত্তর দিনাজপুরে কালিয়াগঞ্জ মহাবিদ্যালয় এবং মুর্শিদাবাদের কান্দিতে রাজা বীরেন্দ্রচন্দ্র কলেজ অব কমার্স-এর উন্নয়নকল্পে ব্যয় করার কাজ শুরু করা হয়েছে। বেসরকারি কলেজগুলির পরিকাঠামোগত সার্বিক উন্নয়নের উদ্দেশ্যে সংস্কার, পুনর্গঠন এবং কোনও-কোনও ক্ষেত্রে ভবন নির্মাণের জন্য অর্থ বরাদ্দ করা হয়েছে। পরীক্ষাগারে যন্ত্রপাতি কেনার জন্যও অর্থ বরাদ্দ করা হয়েছে। কুচবিহারের তুফানগঞ্জ, দার্জিলিংয়ের তরাই, বাঁকুড়ার বড়জোড়া, বীরভূমের হেতমপুর এবং বর্ধমানের চন্দ্রপুরের মতো প্রত্যন্ত অঞ্চলে অবস্থিত মহাবিদ্যালয়গুলির জন্য ৪৬ লক্ষ টাকা অনুমোদিত হয়েছে।

**সরকারি মহাবিদ্যালয়**

১৯৯৭-৯৮ সালেও সরকার সরকারি মহাবিদ্যালয়গুলির উন্নয়ন ও উন্নতিসাধনের প্রতি বিশেষ গুরুত্ব দিয়ে যাবে। এই লক্ষ্যে রাজ্যের বিভিন্ন সরকারি মহাবিদ্যালয়ে কিছু-কিছু নতুন পাঠক্রম চালু করা হয়েছে এবং ভবিষ্যতেও করা হবে। বর্তমান বিভাগগুলিতে অতিরিক্ত অধ্যাপক-পদ সৃষ্টি করা হবে। হুগলি মহসীন কলেজের শারীরতত্ত্ব বিভাগ এবং উর্দু বিভাগে, বর্তমান আর্থিক বছরে অতিরিক্ত পদ সৃষ্টি করে বিভাগগুলিকে শক্তিশালী করা হয়েছে। চন্দননগর সরকারি কলেজে ফরাসি ভাষায় স্নাতকোত্তর পাঠক্রম প্রবর্তন করা হয়েছে। কলকাতার সরকারি চারু ও কারুকলা মহাবিদ্যালয়ে স্নাতকোত্তর পাঠক্রম প্রবর্তন করার প্রস্তাব নেওয়া হয়েছে।

প্রেসিডেন্সি কলেজে নতুন বিজ্ঞান ব্লক, নেতাজী সুভাষ ভবনের ঊর্ধ্ব-সম্প্রসারণের কাজ এবং ডিরোজিও হলের উন্নতিসাধনের কাজ ইতিমধ্যে হাতে নেওয়া হয়েছে। দার্জিলিং সরকারি কলেজের কর্মচারিদের আবাসগৃহ নির্মাণের কাজে প্রশাসনিক অনুমোদন দান করা হয়েছে। হুগলি মহসীন কলেজে স্নাতকোত্তর পাঠক্রম চালু করার জন্য নতুন ভবন নির্মাণের মতো বেশ কয়েকটি বড় ধরনের নির্মাণকার্য শুরু করা হয়েছে। বিধাননগর সরকারি কলেজের ভবন নির্মাণ একটি চালু প্রকল্প এবং সেখামকার নির্মাণকার্য পুরোদমে চলছে। কৃষ্ণনগর সরকারি কলেজ তাদের ১৫০ বছর পূর্তি উৎসব এই আর্থিক বছরে পালন করেছে। সেখানে ক্যাম্পাসস্থিত বর্তমান ভবনটির পুনর্নির্মাণসহ ন্যূনপক্ষে চারটি বন ধরনের কাজ হাতে নেওয়া হয়েছে। এই কাজে মোট ১ কোটি ৫০ লক্ষ টাকা ব্যয় করা হবে। বেথুন কলেজে আনুমানিক ৮০ লক্ষ টাকা ব্যয়ে একটি শ্রুতিকক্ষ নির্মাণকাজে প্রশাসনিক অনুমোদন দেওয়া হয়েছে। শ্রুতিকক্ষ নির্মাণের কাজ এগিয়ে চলেছে।

এ ছাড়াও, কতকগুলি সরকারি শিক্ষণ মহাবিদ্যালয় এবং শারীরশিক্ষা মহাবিদ্যালয়

আছে, যেগুলিতে ১৯৯৭-৯৮ সালে বিভিন্ন উন্নয়ন প্রকল্প শুরু করা হবে বলে আশা করা যায়। লবণ হ্রদে নির্মিত প্রেসিডেন্সি কলেজের ছাত্রীনিবাসটি এই আর্থিক বছরে উদ্বোধন করা হয়েছে।

**কারিগরি শিক্ষা (উচ্চ)**

কারিগরি শিক্ষাক্ষেত্রে বর্তমান ইঞ্জিনিয়ারিং ও কারিগরি শিক্ষা প্রতিষ্ঠানে যেসব শাখাগুলিতে অধিকতর কর্মনিযুক্তির সুযোগ আছে সেগুলির প্রবর্তনের উপর জোর দেওয়া হবে। সরকারি ইঞ্জিনিয়ারিং কলেজগুলির উন্নতিকরণ ও সম্প্রসারণ ছাড়াও সরকার বেসরকারি ক্ষেত্রে ইঞ্জিনিয়ারিং কলেজের প্রতিষ্ঠা ও বৃদ্ধির জন্য প্রয়োজনীয় মদত দেওয়ার জন্য চেষ্টা করে যাবে।

রাজ্যে স্নাতক কারিগরি শিক্ষার সুযোগ সম্প্রসারিত করার উদ্দেশ্যে, হলদিয়া ইনস্টিটিউট অব টেকনোলজি স্থাপিত হয়েছে এবং বর্তমান শিক্ষা বৎসর থেকে কাজ আরম্ভ করেছে। কলেজগুলিতে বিভিন্ন ইঞ্জিনিয়ারিং ও কারিগরি বিষয়ে বেশি সংখ্যার ছাত্রভর্তির জন্য আসন বৃদ্ধি করা হয়েছে। এ ছাড়া, বি. ই. কলেজে (পরিগণিত বিশ্ববিদ্যালয়) বিভিন্ন বিষয়ে সন্ধ্যাকালীন স্নাতকোত্তর পাঠক্রম প্রবর্তন করার প্রস্তাব সক্রিয়ভাবে বিবেচনা করছেন। এই দপ্তর লেদার টেকনোলজি কলেজে আগামী শিক্ষা বছর থেকে লেদার টেকনোলজিতে স্নাতকোত্তর পাঠক্রম চালু করার প্রস্তাব বিবেচনা করছেন।

টেক্সটাইল টেকনোলজি কলেজে, লেদার টেকনোলজি কলেজে এবং কল্যাণী ইঞ্জিনিয়ারিং কলেজে উন্নয়নের কাজ এগিয়ে চলেছে। এ ছাড়াও, কয়েকটি ইঞ্জিনিয়ারিং কলেজ আগামী আর্থিক বছরে স্থাপন করার প্রস্তাব বিবেচনাধীন আছে।

**পশ্চিমবঙ্গ উচ্চশিক্ষা সংসদ**

পশ্চিমবঙ্গ উচ্চশিক্ষা সংসদ অষ্টম পরিকল্পনাকালে স্থাপিত হয়েছে। এই সংসদ সারা রাজ্যব্যাপী উচ্চশিক্ষার মানোন্নয়ন ও উন্নতিকরণের নীতি নির্ধারণ ও অন্যান্য নির্দেশিকা প্রণয়নের গুরুত্বপূর্ণ ভূমিকা পালন করছে। এর কাজের মধ্যে রয়েছে বিশ্ববিদ্যালয় মঞ্জুরি কমিশন ও অন্যান্য সংস্থার সঙ্গে কার্যকর যোগাযোগ রাখা।

**সমাজশিক্ষা ও ভাষার উন্নতি**

উচ্চশিক্ষা বিভাগ উচ্চতর বিশেষ শিক্ষাপ্রতিষ্ঠানগুলি এবং অন্য সংস্থাগুলি যারা সাংস্কৃতিক, নন্দনতাত্ত্বিক ও শিক্ষামূলক কাজকর্মে লিপ্ত আছে, তাদের আর্থিক সহায়তাদান করার দায়িত্ব বহন করছে। এই প্রতিষ্ঠানগুলির মধ্যে আছে ইন্ডিয়ান অ্যাসোসিয়েশন ফর কাল্টিভেশন অব সায়েন্স, ইন্ডিয়ান ইনস্টিটিউট অব সোশ্যাল ওয়েলফেয়ার অ্যান্ড বিজনেস ম্যানেজমেন্ট, দি রামকৃষ্ণ মিশন ইনস্টিটিউট অব কালচার, দি জগদীশ বসু ন্যাশনাল ট্যালেন্ট সার্চ, দি নেতাজী ইনস্টিটিউট অব এশিয়ান স্টাডিজ, দি ইনস্টিটিউট অব হিসটরিকাল স্টাডিজ, বঙ্গীয় সাহিত্য পরিষদ, সোশিও-ইকনমিক রিসার্চ ইনস্টিটিউট, দি সেন্টার ফর স্টাডিজ ইন সোশ্যাল সায়েন্সেস

প্রভৃতি সংস্থা। প্রতি বছর এইসব আর্থিক সহায়তাদানের স্বাভাবিক দাবিগুলিকে সরকারকে পূরণ করতে হয়। এছাড়া, উচ্চশিক্ষা বিভাগ কতকগুলি গুরুত্বপূর্ণ ভবন অধিগ্রহণ করার প্রকল্প হাতে নিয়েছে। এই ভবনগুলি কোনও-না-কোনও সময় দেশের মহান ব্যক্তিদের কার্যকলাপ-ক্ষেত্র এবং স্মৃতিবিজড়িত ছিল। এগুলিকে বিদ্যা-বিষয়ক, গবেষণামূলক এবং সাংস্কৃতিক কেন্দ্ররূপে গড়ে তোলা হবে। এই পরিকল্পনার অঙ্গ হিসাবে রাজা রামমোহন সরণীতে রাজা রামমোহন রায়ের পৈত্রিক বাসভবনটি পুনর্নির্মাণ করা হচ্ছে। কার্শিয়াং-এ যে গৃহে নেতাজী সুভাষচন্দ্র বসু কিছুদিন বসবাস করেছিলেন, সে গৃহটিকে একটি স্মৃতিসৌধ হিসাবে গড়ে তোলার জন্য ব্যবস্থা নেওয়া হয়েছে। কলকাতার বিদ্যাসাগর স্ট্রিটে বিদ্যাসাগর মহাশয়ের বাসগৃহটি এবং আসরাফ মিস্ত্রি লেনে যে বাসগৃহটিতে মৌলানা আবুল কালাম আজাদ কিছুদিন বাস করেছিলেন, সে ভবনটির অধিগ্রহণ সংক্রান্ত কার্যাদি সম্পন্ন করা হচ্ছে। এ ছাড়া, কতকগুলি প্রতিষ্ঠান ও পর্ষদ আছে, যেমন—পশ্চিমবঙ্গ রাজ্য পুস্তক পর্ষদ, পশ্চিমবঙ্গ হিন্দি একাডেমিক, যেগুলির উন্নয়ন ও তত্ত্বাবধান উচশিক্ষা বিভাগ করে থাকে। গত কয়েক বছরে রাজ্য সরাকর কর্তৃক কোনও গবেষণা প্রতিষ্ঠান বা ঐ ধরনের শিক্ষাকেন্দ্র স্থাপিত হয়নি, তাই প্রয়োজন হয়ে পড়েছে বিজ্ঞান এবং তৎসংক্রান্ত বিষয়ে গবেষণা প্রতিষ্ঠান প্রতিষ্ঠা করার। তাই ঐ ধরনের একটি প্রতিষ্ঠান যা শক্তি এবং পরিবেশ বিজ্ঞানের উপর গবেষণায় নিয়োজিত থাকবে, তাকে যৌথভাবে এই রাজ্যে আগামী আর্থিক বছরে গড়ে তোলার প্রস্তাব করা হয়েছে।

**সরকারি মহাফেজখানা**

পশ্চিমবঙ্গ সরকারি মহাফেজখানা মৌল তথ্যগুলির কম্পিউটারাইজেশনের জ[illegible] কর্মসূচি গ্রহণ করেছে। সেই অনুসারে বর্তমান আর্থিক বৎসরে সেখানে একটি কম্পিউটা[illegible] ইউনিট স্থাপন করা হয়েছে। এ ছাড়া, ৪৩, সেক্সপিয়ার সরণীতে সরকারি মহাফেজখান[illegible] র্শকর ভবনও সমাপ্তির পথে।

**ডিস্ট্রিক্ট গেজেটিয়ার্স**

ডিস্ট্রিক্ট গেজেটিয়ার্স পূর্বে প্রকাশিত রাজ্যে ডিস্ট্রিক্ট গেজেটিয়ার্সগুলির পুনর্মুদ্রণ সংক্রান্ত কাজগুলি গ্রহণ করেছে। এই কর্মসূচির অঙ্গ হিসাবে তারা নিম্নলিখিত গেজেটিয়ার্স[illegible] প্রকাশ করেছে ঃ

(১) বর্ধমান ডিস্ট্রিক্ট গেজেটিয়ার্স—পিটারসন (একটি পুনর্মুদ্রণ), (২) স্ট্যাটিস্টিক্যাল অ্যাকাউন্ট অব বেঙ্গল ঃ মেদিনীপুর—হান্টার (একটি পুনর্মুদ্রণ), (৩) বীরভূম ডিস্ট্রিক্ট গেজেটিয়ার—ওঁম্যালি (একটি পুনর্মুদ্রণ), (৪) দি অ্যানালস অব রুর‍্যাল বেঙ্গ—ডব্লিউ. ডব্লিউ. হান্টার (একটি পুনর্মুদ্রণ)।

**প্রশাসনগত**

শিক্ষা বিভাগের চারটি শাখা এবং বিভিন্ন অধিকারসমূহকে পর্যাপ্ত পরিসর সঙ্কুলান

করার জন্যে, তাদের দপ্তরগুলিকে লবণ হ্রদের বিকাশ ভবনে স্থানান্তরিত করা হয়েছে। উচ্চশিক্ষা বিভাগের উপর এই অফিস ভবনটির রক্ষণাবেক্ষণের তত্ত্বাবধান এবং বিভিন্ন পরিকাঠামোগত সুযোগ-সুবিধার সংস্থান করার ভার ন্যস্ত রয়েছে। সেই অনুযায়ী স্বয়ংক্রিয় টেলিফোন এক্সচেঞ্জ এই ভবনে স্থাপত হয়েছে। সম্মেলনকক্ষ, তথ্যকেন্দ্র প্রভৃতি নির্মিত হচ্ছে। এ ছাড়া, এই ভবনটির সুরক্ষাকে নিশ্চিত করার উদ্দেশ্যে উচ্চশিক্ষা বিভাগ, বিকাশ ভবন ক্যাম্পাসটির সীমানা-প্রাচীর নির্মাণ করার জন্যে পূর্ত বিভাগকে দায়িত্ব অর্পণ করেছে। এইসব কাজ এই বছরে আংশিকভাবে শুরু হয়েছে। ১৯৯৭-৯৮ সালে এই কাজগুলি চালু রাখা হবে। এতদ্ব্যতীত, দপ্তর পরিচালনার আধুনিকীকরণ করা ও দপ্তরের নথিসমূহের প্রণালীবদ্ধ করার উদ্দেশ্যে উচ্চশিক্ষা বিভাগের সচিবালয়ে কম্পিউটার সংস্থাপন করার প্রস্তাব করা হয়েছে।

## কারিগরি শিক্ষা ও প্রশিক্ষণ

### পলিটেকনিক শিক্ষা

শিল্প উন্নয়নের ধারার সাথে সঙ্গতি রেখে যে পদক্ষেপগুলি নেওয়া হয়েছে, তা হ'ল—বর্তমান বাস্তবতার পরিপ্রেক্ষিতে আধুনিক শিক্ষা ও শাখায় ডিপ্লোমা পাঠক্রম প্রবর্তন, বিদ্যমান পলিটেকনিক প্রতিষ্ঠানগুলিতে নতুন শাখার সংযোজন ও রাজ্যে নতুন পলিটেকনিক প্রতিষ্ঠান স্থাপন।

প্রকৃতপক্ষে, পলিটেকনিক ভবন নির্মাণকার্য সমাপ্তিকরণ ও উক্ত ভবনগুলি স্থানান্তরকরণ-সাপেক্ষে ভাড়া বাড়িতে অথবা বিদ্যমান কোনও প্রতিষ্ঠানে রাজ্যের নতুন চারটি পলিটেকনিক প্রতিষ্ঠান পঠন-পাঠন শুরু হয়েছে।

### ১৯৯৬-৯৭ আর্থিক বছরের সাফল্যসমূহ এবং আগামী কর্মসূচি

বিশ্বব্যাঙ্ক সহায়তা প্রকল্পের অধীনে রাজ্যে বিদ্যমান ২৮টি পলিটেকনিক প্রতিষ্ঠানের ভবন সম্প্রসারণ সম্পর্কিত নির্মাণ কাজ প্রায় সম্পন্ন হয়েছে। হলদিয়া, শিলিগুড়ি ও চন্দননগরে অবস্থিত মহিলা পলিটেকনিক প্রতিষ্ঠানগুলির নতুন ভবন নির্মাণের কার্য ইতিমধ্যে শুরু হয়েছে।

রূপনারায়ণপুর পলিটেকনিক ভবনের নির্মাণ-কাজের অগ্রগতি সন্তোষজনক। আশা করা যায়, আগামী শিক্ষাবর্ষ (১৯৯৭-৯৮) থেকে নতুন ভবনে এর পঠন-পাঠন শুরু হবে।

১৯৯৬-৯৭ শিক্ষাবর্ষ থেকে বিদ্যমান ১৬টি পলিটেকনিক প্রতিষ্ঠানে ফার্মাসি, ইনস্ট্রুমেনটেশন টেকনোলজি, ফটোগ্রাফি ও সিনেমাটোগ্রাফি, মাইন সার্ভেয়িং, অটোমোবাইল ইঞ্জিনিয়ারিং, আর্কিটেকচার, কম্পিউটার সায়েন্স ও টেকনোলজি, প্রোডাকশন ইঞ্জিনিয়ারিং, কেমিকেল ইঞ্জিনিয়ারিং এবং কম্পিউটার অ্যাপ্লিকেশনে নতুন ডিপ্লোমা ও ডিপ্লোমা-উত্তর পাঠক্রম প্রবর্তন করা হয়েছে। হলদিয়া এবং রূপনারায়ণপুরে অবস্থিত নতুন দুটি পলিটেকনিকে পঠন-পাঠনের কার্যক্রম শুরু হয়েছে। এ ছাড়া, ১৯৯৭-৯৮ শিক্ষাবর্ষ থেকে বিদ্যমান ৫টি পলিটেকনিক প্রতিষ্ঠানে মেডিক্যাল ইলেক্ট্রনিক্স, ফাউন্ড্রি টেকনোলজি, পেট্রো-কেমিক্যাল ইঞ্জিনিয়ারিং এবং মাইনিং ইলেক্ট্রনিক্স-এ

ডিপ্লোমা-উত্তর এবং অফিস ম্যানেজমেন্টে ডিপ্লোমা পাঠক্রম প্রবর্তন করা হবে।

রাজ্যে এই প্রকল্পের অধীনে বিভিন্ন শাখায় ডিপ্লোমা ও ডিপ্লোমা-উত্তর পাঠক্রম প্রবর্তনের জন্য মোট ৪৭০টি পদ (শিক্ষক, অশিক্ষক ও কিছু কারিগরি কর্মীপদসহ) সৃষ্টি করা হয়েছে।

শিল্পপ্রতিষ্ঠানগুলির পরামর্শ ও মতামত নিয়ে বিদ্যমান পাঠক্রমগুলির পাঠক্রম ও পাঠ্যসূচি সংশোধন করা হয়েছে। কম্পিউটার বিদ্যা, নিরাপত্তা ও পরিবেশ ইত্যাদি বিষয়গুলি সংশোধিত পাঠক্রমে আবশ্যিক বিষয়রূপে অন্তর্ভুক্ত করা হয়েছে। পলিটেকনিকগুলিতে সমস্ত ডিপ্লোমা-স্তরে, প্রথম ও দ্বিতীয় বর্ষের সংশোধিত পাঠক্রম ও পাঠ্যসূচি প্রবর্তিত হয়েছে।

শিল্পসংস্থা ও শিক্ষাপ্রতিষ্ঠানের মধ্যে নিবিড় যোগাযোগ স্থাপনের উদ্দেশ্যে—কারিগরি শিক্ষা অধিকারে নব গঠিত কেন্দ্রীয় প্রশিক্ষণ ও নিযুক্তি-সেল এবং প্রত্যেকটি পলিটেকনিক প্রতিষ্ঠানের প্রশিক্ষণ ও নিযুক্তি-সেলও তাদের কাজকর্ম শুরু করেছে।

পঠন-পাঠনের মানোন্নয়নের জন্যে দেশের মধ্যে ও দেশের বাইরে প্রশিক্ষণ দানের ব্যবস্থা করে লক্ষ্যমাত্রার ৯০ শতাংশ কর্মী উন্নয়ন কর্মসূচি সফল হয়েছে।

**পলিটেকনিক প্রতিষ্ঠানগুলিতে ভর্তি বিষয়ে**

বর্তমানে একটি সাধারণ যুগ্ম প্রবেশিকা পরীক্ষার মাধ্যমে পলিটেকনিক প্রতি[illegible]নগুলিতে ছাত্র ভর্তি করা হয়ে থাকে। সম্প্রতি সিদ্ধান্ত নেওয়া হয়েছে যে গ্রামাঞ্চলের ছাত্র-[illegible]রা যাতে পলিটেকনিকগুলিতে ভর্তির সুযোগ পায় সেজন্য আগামী ১৯৯৭-৯৮ শিক্ষা বর্ষ থে[illegible] মাধ্যমিক বা সমতুল পরীক্ষায় প্রাপ্ত নম্বরের ভিত্তিতে, ২০ শতাংশ আসন পলিটেকনিকগুলিতে ভর্তির জন্য সংরক্ষিত থাকবে। বাকি ৮০ শতাংশ আসন যথারীতি উক্ত প্রবেশিকা প[illegible]ক্ষায় মেধা-তালিকার ভিত্তিতে পূরণ করা হবে।

বিশ্বব্যাঙ্ক প্রকল্পের কাজ ১৯৯২ সালের জানুয়ারিতে শুরু হয়েছিল। প্রক[illegible]র প্রকৃত ব্যয় ধরা হয়েছিল ৮৬.১৬ কোটি টাকা এবং পরবর্তীকালে তা ৮৮.৩০ কোটিতে সংশোধিত হয়েছে। প্রকল্পটি সন্তোষজনকভাবে এগিয়ে চলেছে। ৩১.১.৯৭ পর্যন্ত ৪১,৫১,৪৩,০০০ টাকা প্রকল্পটির জন্যে ব্যয় করা হয়েছে।

১৯৯৭-৯৮ সালের রাজ্য পরিকল্পনায় প্রকল্পটির অধীনে কারিগরি [illegible] জন্যে ২৫,৬০,০০,০০০ টাকার সংস্থানের প্রস্তাব রাখা হয়েছে।

**কমিউনিটি পলিটেকনিক**

২৫টি পলিটেকনিক প্রতিষ্ঠানে কমিউনিটি পলিটেকনিক কর্মসূচি রূপায়িত হচ্ছে।

পলিটেকনিক (কমিউনিটি) প্রতিষ্ঠান, শিল্পপ্রশিক্ষণ শিক্ষালয় ও জুনিয়র টেকনিক্যাল স্কুলগুলিতে স্বল্পমেয়াদি বৃত্তি-মূলক পাঠক্রম প্রবর্তন করার প্রস্তাব সরকারের সক্রিয় বিবেচনার মধ্যে রয়েছে। এই পাঠক্রমগুলি প্রবর্তন করার নির্দেশিকা প্রস্তুত করা হয়েছে এবং এর জন্য

জিলা পরিষদ-গুলির সাথে আলোচনাসহ প্রয়োজনীয় অর্থের উল্লেখ করে, জেলা শাসকদের সুনির্দিষ্ট প্রস্তাব পাঠানোর জন্যে অনুরোধ করা হয়েছে।

### অন্যান্য উন্নয়নমূলক কর্মসূচি

রাজ্য পরিকল্পনায় (বিশ্বব্যাঙ্ক-সহায়তাপ্রকল্প ব্যতিরেকে) বিদ্যমান পলিটেকনিকগুলির মেরামতি, সংস্কার এবং ঐ প্রতিষ্ঠানগুলির পরীক্ষাগার ও কর্মশালাসমূহের উন্নতি বিধানের জন্যে বিভিন্ন কর্মসূচি হাতে নেওয়া হয়েছে। এই উদ্দেশ্যে ১,৫০,০০,০০০ টাকা রাজ্য সরকার মঞ্জুর করেছেন। ১৯৯৭-৯৮ সালের রাজ্য পরিকল্পনায় এই উদ্দেশ্যে ২ কোটি টাকা সংস্থান রাখা হয়েছে।

### জুনিয়ার টেকনিক্যাল স্কুল

রাষ্ট্রীয় বৃত্তি শিক্ষা পরিষদ (এন. সি. ভি. টি.) অনুমোদিত পাঠক্রমের সাথে সমতা রেখে জুনিয়র টেকনিক্যাল স্কুলগুলির কার্যকলাপ সম্প্রাসারণের জন্যে যথাযথ ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। ঐ স্কুলগুলির বর্তমান অবস্থা মূল্যায়ন করার লক্ষ্যে এবং ঐ প্রতিষ্ঠানগুলিকে আরও কার্যকর ও উপযুক্তভাবে ব্যবহারের জন্য—সম্ভাব্য সুযোগ-সুবিধা ও উন্নতি-বিষয়ক দিকগুলির অনুসন্ধানে, কারিগরি শিক্ষা ও প্রশিক্ষণ বিভাগ একটি 'বিশেষজ্ঞ কমিটি' গঠন করেছে।

### রাজ্য কারিগরি শিক্ষা সংসদ

পশ্চিমবঙ্গ রাজ্য সংসদ আইন অনুসারে (১৯৯৫-এর ২১ নং আইন) নব গঠিত রাজ্য প্রযুক্তি ও কারিগরি শিক্ষা সংসদ 'স্বায়ত্তশাসিত সংস্থা' হিসাবে ১২-৬-৯৬ তারিখ থেকে কাজকর্ম শুরু করেছে। সুষ্ঠুভাবে এর কাজ-কর্ম পরিচালনার জন্য পর্ষদে 'ভাইস চেয়ারম্যান' নিয়োগ করা হয়েছে। এক বছরেরও বেশি হয়েছে, পরীক্ষা গ্রহণ ও ফলাফল প্রকাশনা স্বাভাবিক হয়েছে।

সর্বভারতীয় স্তরে বিদ্যমান পাঠক্রমের মানের সাথে সমতা বজায় রাখা, কারিগরি শিক্ষাকে শক্তিশালী করা এবং স্বীকৃত পলিটেকনিক প্রতিষ্ঠানগুলির কার্যকলাপ তদারকি করার ক্ষেত্রে সংসদ দায়বদ্ধ।

### শিল্প প্রশিক্ষণ শিক্ষালয়

কারুশিল্প প্রশিক্ষণ পর্যায়ে ২৩টি শিল্পপ্রশিক্ষণ শিক্ষালয়/শিল্প প্রশিক্ষণ কেন্দ্রের মাধ্যমে রাষ্ট্রীয় বৃত্তিশিক্ষণ পরিষদ (এন. সি. ভি. সি.) অনুমোদিত পাঠক্রম অনুসারে প্রশিক্ষণ দেওয়া হয় যাতে—সংগঠিত ও অসংগঠিত উভয় শিল্পক্ষেত্রের কর্মশালার দক্ষ কর্মী ও যন্ত্রবিদের প্রয়োজন মেটানো যায়। বিদ্যমান শিল্প প্রশিক্ষণ শিক্ষালয়গুলির উন্নতিবিধানে কেন্দ্রীয় সহায়তা প্রকল্প হিসাবে একটি দক্ষতা উন্নয়ন কর্মসূচি রূপায়িত হচ্ছে।

ভারত সরকার কর্তৃক মঞ্জুরীকৃত ১৩৭৬৮০ লক্ষ টাকার মধ্যে ১৯৯৬ সালের ডিসেম্বর পর্যন্ত ১২১২.৭২ লক্ষ টাকা ব্যয় করা হয়েছে। ১৯৯৬-৯৭ সালে রাজ্য পরিকল্পনার বরাদ্দকৃত

৪৩০.০০ লক্ষ টাকার মধ্যে ৩৬১.৬০০৫ লক্ষ টাকা ব্যয় করা হয়েছে। শিল্প প্রশিক্ষণগুলির উন্নতির জন্য ১৯৯৭-৯৮ সালের রাজ্য পরিকল্পনায় ৫,৪০,০০,০০০ টাকার সংস্থান রাখা হয়েছে। কেন্দ্রীয় সহায়তা প্রকল্পের (যার আয়ুষ্কাল ১৯৯৭ সালের ডিসেম্বর পর্যন্ত সম্প্রসারণ করা হয়েছে) অধীনে আধুনিক যন্ত্রপাতি ক্রয় বাবদ ২৩০ লক্ষ টাকা উল্লিখিত টাকার অন্তর্ভুক্ত ১৯৯৬-৯৭ সালের বিভিন্ন শিল্প প্রশিক্ষণ শিক্ষালয়ে ৬,৫২৭ জন্য প্রশিক্ষণার্থী সাফল্যের সাথে তাদের প্রশিক্ষণ পাঠক্রম শেষ করেছে। এর মধ্যে ১৯৯৬ সালে ৩,০০১ জন ছাত্র শিক্ষানবীশ প্রশিক্ষণ শেষ করেছে।

৩০০ জন মহিলা প্রশিক্ষাণার্থীদের নিয়ে রাজ্যে ৪টি মহিলা শিল্প প্রশিক্ষণ শিক্ষালয় তাদের কাজকর্ম করে চলেছে। ঐ প্রতিষ্ঠানগুলিতে নতুন আধুনিক ট্রেড পাঠক্রম যথা—ডাটা-প্রিপারেশন ও কম্পিউটার সফটওয়্যার, ইলেক্ট্রনিক মেকানিক, মেকানিক রোডও ও টি. ভি. এবং সেক্রেটারিয়াল প্র্যাকটিস প্রবর্তন করা হয়েছে। দক্ষিণ চব্বিশ পরগনা জেলার আতলায় এবং জলপাইগুড়ি জেলার আলিপুরদুয়ারে প্রস্তাবিত শিল্প প্রশিক্ষণ শিক্ষালয় দু'টির নির্মাণ কাজের অগ্রগতি সন্তোষজনক। আগামী ১৯৯৭-৯৮ শিক্ষা বর্ষ থেকে অস্থায়ীভাবে বাড়া-বাড়িতে আলিপুরদুয়ারের পঠন-পাঠন কর্মসূচি যাতে শুরু করা যায় তার পদক্ষেপ নেওয়া হয়েছে। দক্ষিণ দিনাজপুর জেলার বালুরঘাটে অবস্থিত প্রতিষ্ঠানটি আগামী শিক্ষাবর্ষ থেকে যাতে শুরু করা যায় তার পরিকল্পনা রয়েছে।

### গ্রন্থাগার পরিষেবা

১৯৯৬-৯৭ আর্থিক বছরে জনশিক্ষা প্রসার বিভাগ জনগ্রন্থাগারের বিশাল কর্মক্ষেত্রে সংহতিকরণ ও পরিষেবাকে পরিপুষ্ট করার উদ্দেশ্যে উদ্যোগ নেওয়া হয়েছে।

নজরুল ইসলাম সরণীতে রাজ্য কেন্দ্রীয় গ্রন্থাগারের নতুন ভবনে পাঠক পরিষেবা শুরু হয়েছে। এই গ্রন্থাগারে দৃষ্টিহীন পাঠকদের জন্য ব্রেইল ইউনিট স্থাপন—গ্রন্থাগার পরিষেবার একটি উল্লেখযোগ্য পদক্ষেপ।

গ্রন্থাগার পরিষেবার মানোন্নয়নের জন্য এই রাজ্যে সরকারি এবং সরকার-পোষিত সমস্ত জনগ্রন্থাগারের জন্য আবর্তক অনুদানের হার বৃদ্ধি করা হয়েছে। পুস্তক ও সাময়িকি ক্রয় বাবদ ২১৭২টি গ্রামীণ গ্রন্থাগারকে ৪,৩০০ টাকা করে, ২৩২টি শহর/মহকুমা গ্রন্থাগারকে ৪,৭০০ টাকা করে এবং প্রতিটি সরকার-পোষিত জেলা গ্রন্থাগারকে ১১,০০০ টাকা করে মোট—১,০৬,৭২,০০০ টাকা অতিরিক্ত আবর্তক মঞ্জুর করা হয়েছে। এর ফলে গ্রামীণ গ্রন্থাগার, শহর/মহকুমা গ্রন্থাগার জেলা গ্রন্থাগার পুস্তক ও সাময়িকি ক্রয় বাবদ সর্বসাকুল্যে বছরে মোট যথাক্রমে ৮,০০০ টাকা, ১৫,০০০ টাকা এবং ৫০,০০০ টাকা পাবে। অনুরূপভাবে ৯টি সরকারি গ্রন্থাগারের জন্যও একই উদ্দেশ্যে—সর্বমোট ১,০৮,০০০ টাকা অতিরিক্ত আবর্তক ব্যয় মঞ্জুর করা হয়েছে। এর ফলে, পুস্তক, সাময়িকি ক্রয় বাবদ বছরে রাজ্য কেন্দ্রীয় গ্রন্থাগার মোট ২,০০,০০০ টাকা, কলকাতা নগর গ্রন্থাগার মোট ৭৫,০০০ টাকা, উত্তরপাড়া জয়পুর গ্রন্থাগার মোট ৭১,০০০ টাকা, প্রতিটি জেলা গ্রন্থাগার ৭২,০০০ টাকা, প্রতিটি কেন্দ্রীয় গ্রন্থাগার ১৯,০০০ টাকা এবং দীঘা সরকারি গ্রন্থাগার ১৫,০০০ টাকা পাবে।

উত্তরবঙ্গ রাজ্য গ্রন্থাগারের ১২৫তম বর্ষপূর্তি উপলক্ষে, জেলা কর্তৃপক্ষ ইতিমধ্যেই ঐ গ্রন্থাগারটি যথোপযুক্ত রক্ষণাবেক্ষণের জন্য উদ্যোগ গ্রহণ করেছেন। পরিপূরক উদ্যোগ হিসাবে ঐ গ্রন্থাগারের প্রাচীন ও দুষ্প্রাপ্য পুস্তক, পুঁথি সংরক্ষণের উদ্দেশ্যে এবং গ্রন্থাগারভবন সম্প্রসারণের জন্য ২১,০০,৫০০ টাকা ব্যয় মঞ্জুর করা হয়েছে।

প্রাচীন ও ঐতিহ্যমণ্ডিত উত্তরপাড়া জয়কৃষ্ণ গ্রন্থাগারকে "জাতীয় গুরুত্বপূর্ণ প্রতিষ্ঠান" হিসাবে ঘোষণা করার বিষয়টি সরকারকে পুনরায় বিবেচনা করার জন্য অনুরোধ করা হয়েছে। এই গ্রন্থাগারের জন্য অধিগৃহীত নতুন ভবনটির সংস্কারকার্য সম্পূর্ণ হয়েছে এবং বৈদ্যুতিক ব্যবস্থার জন্য ৫ লক্ষ টাকা মঞ্জুর করা হয়েছে। এই গ্রন্থাগারের মূল ভবনটির ভিত্তিতল সংস্কারের জন্য ৮০,০০০ টাকা মঞ্জুর করা হয়েছে।

গ্রন্থাগার পরিষেবা অধিকার এবং জেলা আধিকারিকের অফিসগুলিতে শূন্যপদ পূরণের উদ্যোগ নেওয়া হয়েছে। অনুরূপভাবে সরকারি ও সরকার পোষিত গ্রন্থাগারগুলিতেও শূন্যপদ পূরণের যথাযথ উদ্যোগ নেওয়া হয়েছে।

ইতিমধ্যে সরকার-ঘোষিত গ্রামীণ গ্রন্থাগারগুলিতে ১২০টি সাইকেল-পিওনের পদ পূরণ করা হয়েছে। বাকি শূন্যপদগুলি পূরণের উদ্যোগ নেওয়া হয়েছে।

১.১.৯৬ থেকে সরকার-পোষিত গ্রন্থাগারগুলিতে নতুন সংশোধিত ভবিষ্যনিধি প্রকল্প চালু করা হয়েছে।

সরকারি ও সরকার পোষিত বিভিন্ন গ্রন্থাগারকে প্রয়োজন-সাপেক্ষে গৃহনির্মাণ, গৃহসংস্কার, পুস্তক বা আসবাবপত্র ক্রয় বাবদ আর্থিক সাহায্য প্রদান করা হয়েছে।

উত্তরপাড়া জয়কৃষ্ণ গ্রন্থাগার ও উত্তরবঙ্গ রাজ্য গ্রন্থাগারের প্রাচীন ও দুষ্প্রাপ্য বই ও পুঁথি সংরক্ষণের জন্য উদ্যোগ নেওয়া হয়েছে।

কলকাতা নগর গ্রন্থাগারের জন্য নতুন গৃহনির্মাণের উদ্দেশ্যে নতুন স্থান নির্বাচনের উদ্যোগ নেওয়া হয়েছে।

রাজা রামমোহন রায় লাইব্রেরি ফাউন্ডেশন ও রাজ্য সরকারে যৌথ প্রকল্পের মাধ্যমে বর্তমান আর্থিক বছরে প্রায় ৫০ লক্ষ টাকা বহু সরকার-পোষিত ও অ-পোষিত গ্রন্থাগারকে গ্রন্থাগার পরিষেবার উন্নতি ও সম্প্রসারণের জন্য সাহায্য প্রদান করা হয়েছে।

প্রতিবারের মতো এবারেও জেলায়-জেলায় গ্রন্থাগার পরিষেবা অধিকারের উদ্যোগে গ্রন্থমেলার আয়োজন করা হয়েছে।

এ বছরের কলকাতা পুস্তক মেলায় ভয়াবহ অগ্নিকাণ্ডে ক্ষতিগ্রস্ত প্রকাশক ও পুস্তক বিক্রেতাদের কাছ থেকে প্রায় ৮৩ লক্ষ টাকার পুস্তক ক্রয়ের ব্যবস্থা করা হচ্ছে।

গ্রন্থাগার পরিষেবা জনশিক্ষারই এক অঙ্গ। সাক্ষরোত্তর কর্মসূচির সঙ্গে সাযুজ্য রেখে—

গ্রন্থাগারগুলিতে নবসাক্ষরদের জন্য বিশেষ পরিষেবার কর্মসূচি নেওয়া হয়েছে।

বর্তমান আর্থিক বছরে, পরিকল্পনাখাতে ও পরিকল্পনা-বহির্ভূতখাতে ব্যয়-বরাদ্দের সদ্বব্যবহার করা হয়েছে। আমার দৃঢ় বিশ্বাস যে, ১৯৯৭-৯৮ আর্থিক বছরে রাজ্যে গ্রন্থাগার পরিষেবার আরও অগ্রগতির জন্য সর্বস্তরে প্রয়াস অব্যাহত থাকবে।

জনশিক্ষা প্রসার

**সার্বিক সাক্ষরতা অভিযান**

১৯৯০ সালের সেপ্টেম্বর থেকে পশ্চিমবঙ্গে সার্বিক সাক্ষরতা অভিযান শুরু হয়েছে। অষ্টম পঞ্চ-বার্ষিকী পরিকল্পনাকালে রাজ্যের ১৮টি জেলাতেই এই কর্মসূচি বিস্তৃত হয়েছে। এই অভিযানের মূল ভিত্তি হল স্বেচ্ছাশ্রম ও সর্বস্তরে মানুষের সক্রিয় অংশগ্রহণ। সমাজসেবামূলক এই উদ্যোগের সাফল্য হিসাবে ইতিমধ্যেই ১৩টি জেলার ৭৮.০২ লক্ষ নরনারী সাক্ষর হয়েছেন। রাজ্যের ১২টি জেলায় সাক্ষরোত্তর কার্যক্রম চালু হয়েছে।

সাক্ষরতা অভিযানকে আরও এগিয়ে নিয়ে যাবার জন্য কেন্দ্রীয় সরকার ধারাবাহিক শিক্ষা কর্মসূচি প্রণয়ন হয়েছে। প্রথম পর্যায়ে বর্ধমান, বীরভূম, মেদিনীপুর ও উত্তর ২৪ পরগণা জেলাগুলিতে এই প্রকল্প রূপায়ণের প্রস্তুতি চলছে। বর্ধমান ও বীরভূম জেলার প্রকল্প ২টি জাতীয় সাক্ষরতা মিশনের নির্দেশিকা অনুযায়ী চূড়ান্ত করা হয়েছে। এই প্রকল্প ২টি ১৯৯৭-৯৮ সালে চালু হবে। মেদিনীপুর ও উত্তর ২৪-পরগনা জেলার প্রকল্প ২টি তৈরির শেষ পর্যায়ে এবং এই প্রকল্প ২টি তৈরির শেষ পর্যায়ে এবং এই প্রকল্প ২টিও ১৯৯৭-৯৮ সালে চালু হবে।

সাক্ষরতা প্রসারের প্রবহমান পথে, আগামী নবম পঞ্চবার্ষিকী পরিকল্পনাকালে—সার্বিক সাক্ষরতা অভিযানকে পূর্ণতায় পৌঁছে দিতে হবে। বিভিন্ন জেলার অসমাপ্ত কাজ দ্রুততার সঙ্গে সমাপ্ত করার ব্যাপারে বিশেষ উদ্যোগ গ্রহণ করা হবে। নব সাক্ষর ব্যক্তিদের মানব-সম্পদরূপে তৈরি করার উদ্দেশ্যে—সাক্ষরোত্তর ও ধারাবাহিক শিক্ষার কর্মসূচিগুলি দ্রুততার সঙ্গে রূপায়িত করাই হবে আগামী দিনের কাজ। নবসাক্ষর পড়ুয়াদের মধ্যে নিয়মিত ক্রীড়া ও সাংস্কৃতিক প্রতিযোগিতা সংগঠিত করে পিছিয়ে-পড়া শ্রেণীভুক্ত ব্যক্তিদের মধ্যে আত্মবিশ্বাস, আত্মমর্যাদা ও ঐক্যবোধ জাগিয়ে তোলা হবে। সর্বস্তরে উৎসাহ ও উদ্দীপনা আনতে প্রয়োজনে বেসরকারি প্রতিষ্ঠান সমূহের সাহায্যও নেওয়া হবে। নবম পঞ্চ-বার্ষিকী পরিকল্পনার প্রথম বর্ষে দার্জিলিং পাহাড়ি-এলাকায়ও সাক্ষরতা অভিযান চালু করা হবে।

**শ্রাব্য-দৃশ্য শাখা**

সাক্ষরতা আন্দোলনে প্রচারের গুরুত্বও অপরিসীম। শিক্ষার সহায়ক হিসাবে এবং উৎসাহ উদ্দীপনা সৃষ্টিতে এই শাখার গুরুত্বপূর্ণ ভূমিকা রয়েছে। তাই অষ্টম পঞ্চবার্ষিকী পরিকল্পনাকালে এই শাখার উন্নতিকল্পে কিছু-কিছু কাজ করা হয়েছে। ১৯৯৬-৯৭ সালে রাজ্য জনশিক্ষা প্রসার দপ্তরের শ্রাব্য-দৃশ্য শাখার জন্য একটি নতুন গাড়ি ক্রয় করা হয়েছে। কেন্দ্রীয় সরকারের তথ্য

ও সম্প্রচার মন্ত্রকের অধীন ফিল্মস্ ডিভিসন কর্তৃক নির্মিত সাক্ষরতা ও সামাজিক মূল্যবোধ-সম্পর্কিত ৭টি স্বল্প-দৈর্ঘ্য চিত্র ক্রয় করে জেলায়-জেলায় প্রদর্শনের ব্যবস্থা হয়েছে।

বর্তমান আর্থিক বর্ষে, পশ্চিমবঙ্গ চলচ্চিত্র উন্নয়ন সংস্থা থেকে পশ্চিমবঙ্গ সরকার প্রযোজিত ৫টি পূর্ণ-দৈর্ঘ চিত্র ক্রয় করার ব্যবস্থা হয়েছে। জনশিক্ষা প্রসার দপ্তরের নিজস্ব উদ্যোগে ২টি ভিডিও চিত্র প্রস্তুতের কাজও শুরু হয়েছে।

সরকারি উদ্যোগের পাশাপাশি বেসরকারি সংগঠনের শ্রাব্য-দৃশ্য শাখাগুলিও যাতে অনুরূপ শিক্ষামূলক প্রচারে অগ্রণী হয় সেই উদ্দেশ্যে উক্ত সংস্থাগুলির কয়েকটিকে নতুন গাড়ি ক্রয় অথবা নতুন যন্ত্রপাতি ক্রয়ের জন্য অর্থ অনুদান দেওয়া হয়েছে। নবম পঞ্চবার্ষিকী পরিকল্পনাকালে শ্রাব্য-দৃশ্য শাখা যাতে তার চাহিদা মেটাতে সক্ষম হয় তারজন্য কতকগুলি পদক্ষেপ নেবার প্রস্তাব আছে ঃ

(১) উত্তরবঙ্গের ৬টি জেলায় সাক্ষরতার জন্য, জলপাইগুড়ি জেলায় শ্রাব্য-দৃশ্য শাখার একটি ইউনিট খোলা ;

(২) নদীয়া জেলার বঙ্গবাণী ও বীরভূম জেলার শ্রীনিকেতনের শ্রাব্য-দৃশ্য শাখাকে পুনরুজ্জীবিত করা।

**বয়স্ক উচ্চ বিদ্যালয়**

সমাজের স্বল্পশিক্ষিত জনগোষ্ঠীর শিক্ষার চাহিদা পূরণে, বয়স্ক উচ্চ বিদ্যালয়গুলি দীর্ঘদিন ধরে কাজ করে চলেছে। পারিশ্রমিকের স্বল্পতার জন্য বিদ্যালয়গুলির পরিচালনায় সমস্যা দেখা দেয়। এই সমস্যা নিরসনে ১৯৯৬-৯৭ আর্থিক বর্ষের পরিকল্পনার বরাদ্দ থেকে শিক্ষকদের সাম্মানিক ও বিদ্যালয় পরিচালনার জন্য অনুদানের পরিমাণ বৃদ্ধি করা হয়েছে। ১৯৯৭-৯৮ আর্থিক বছরে রাজ্যের ৩৩টি বয়স্ক উচ্চ বিদ্যালয়ের কাজকর্ম সন্তোষজনক হলে, পরবর্তী বছরে আরও কিছু বয়স্ক উচ্চ বিদ্যালয়ের পরিকল্পনা আছে।

**প্রতিবন্ধী শিক্ষা**

এই রাজ্যে দৃষ্টিহীন, শ্রবণ-প্রতিবন্ধী ও জড়বুদ্ধি ছাত্র-ছাত্রীদের জন্য বিশেষ শিক্ষা-প্রতিষ্ঠানের সংখ্যা বর্তমানে ৪৪টি। এর মধ্যে ১৭টি সরকার-পোষিত, ১৫টি অনুদানপ্রাপ্ত এবং ১২টি অনুমোদিত। ১৯৯৬-৯৭ সালে রাজ্য সরকার এ পর্যন্ত ৪টি প্রতিষ্ঠানকে অনুমোদন করেছে। এই প্রতিষ্ঠানগুলি হল—বিকাশভারতী প্রতিবন্ধী কল্যাণ কেন্দ্র—বর্ধমান, শশাঙ্কশেখর বোধ নিকেতন—মেদিনীপুর, অ্যানি সুলেভান স্কুল ফর দি মেন্টালি হ্যান্ডিক্যাপড্—হুগলি এবং বর্ধমান ব্লাইন অ্যাকাডেমী—বর্ধমান। তার মধ্যে ২টি বাক্-শ্রবণ প্রতিবন্ধীদের জন্য, ১টি দৃষ্টিহীন ছাত্র-ছাত্রীদের জন্য এবং অপরটি মানসিক প্রতিবন্ধী ছাত্র-ছাত্রীদের জন্য। বর্তমানে এই দপ্তরের প্রতিবন্ধী শিক্ষা প্রতিষ্ঠানে ছাত্র-ছাত্রীদের সংখ্যা মোট ২৮৯৭ জন। এর মধ্যে ১৭৯০ জন ছাত্রও ১১০৭ জন ছাত্রী।

চলতি আর্থিক বছরে উত্তর ২৪-পরগনায় অবস্থিত—ইছাপুর মূক-বধির বিদ্যালয় এবং বর্ধমান জেলায় 'স্বয়ম্ভর' নামক জড়বুদ্ধি ছাত্র-ছাত্রীদের জন্য শিক্ষাপ্রতিষ্ঠানটির আসবাব ও বিশেষ শিক্ষার যন্ত্রপাতি ক্রয় করার জন্য প্রয়োজনীয় অর্থ মঞ্জুর করা হয়েছে। প্রতিবন্ধী-স্বার্থ রক্ষার্থে বর্তমান আইন, "প্রতিবন্ধী (সমান সুযোগ, অধিকার রক্ষা এবং পরিপূর্ণ অংশগ্রহণ) আইন ১৯৯৫"-এ বলা হয়েছে যে, সরকার প্রতিবন্ধীদের জন্য বিভিন্ন সুযোগ-সুবিধার ব্যবস্থা করবেন। সেদিকে লক্ষ্য রেখে সরকার, প্রশিক্ষণের ব্যবস্থা জোরদার করতে এবং আরো শিক্ষা প্রতিষ্ঠান স্থাপন করতে ইচ্ছুক।

যৌথভাবে কারিগরি শিক্ষা ও প্রশিক্ষণ দপ্তরের সাথে প্রতিবন্ধীদের জন্য নির্দিষ্ট একটি কারিগর প্রতিষ্ঠান স্থাপনের বিষয়ে আমার দপ্তর চিন্তাভাবনা করছে। আমরা মনে করি—শ্রবণ প্রতিবন্ধী, দৃষ্টিহীন এবং জড়বুদ্ধি ছাত্র-ছাত্রীদের জন্য প্রতি জেলায় একটি করে প্রতিবন্ধী-প্রতিষ্ঠান স্থাপন করা প্রয়োজন। কিন্তু অর্থাভাবের জন্য এটি বাস্তবায়িত করা খুবই কঠিন। তবে, সরকার এ ব্যাপারটি সহানুভূতির সঙ্গে বিবেচনা করছে।

দক্ষিণ ২৪-পরগনার একটি এবং হুগলী জেলার একটি প্রতিষ্ঠানের পরিপোষণের জন্য প্রস্তাব সরকারের বিবেচনাধীন রয়েছে। এ ছাড়া অন্যান্য কয়েকটি প্রতিষ্ঠানের বিদ্যালয় এবং ছাত্রাবাস সংস্কারের প্রস্তাবও সরকারের বিবেচনাধীন রয়েছে।

প্রতিবন্ধী ছাত্র-ছাত্রীদের জন্য বিশেষ পাঠক্রম—গত শিক্ষা বর্ষ থেকে চালু করা হয়েছে।

**সমাজ কল্যাণ শাখা**

অনাথ ও আর্থিক দিক থেকে অনগ্রসর ছেলেমেয়েদের শিক্ষা ও বৃত্তিমূলক শিক্ষা প্রদানের জন্য, রাজ্য সরকারের প্রত্যক্ষ প্রশাসনিক কর্তৃত্বাধীনে ১০টি সমাজ কল্যাণ আবাস ও দুঃস্থ মহিলাদের জন্য—৮টি আবাসসহ মোট ৪৬টি সাহায্যপ্রাপ্ত সমাজ কল্যাণ আবার রয়েছে। ১৯৯৫ সালের ১লা জুলাই থেকে সমাজ কল্যাণ আবাসের মাসিক মাথাপিছু খরচের হার—২৪০ টাকা থেকে বৃদ্ধি করে ৪০০ টাকা করা হয়েছে। ১৯৯৬-৯৭ আর্থিক বছরে ইতিমধ্যেই সমাজ কল্যাণ আবাসে ভর্তির জন্য ১৩৮০টি আবেদনপত্র মঞ্জুর করা হয়েছে এবং আশা করা যাচ্ছে, মঞ্জুরীকৃত আবেদনপত্রের সংখ্যা দাঁড়াবে প্রায় ১৬০০টি। বর্তমানে সমাজ কল্যাণ আবাসগুলিতে আবাসিকদের সংখ্যা ২৭৯৫। এর মধ্যে পুরুষ আবাসিকদের সংখ্যা ১৮১০ এবং মহিলা আবাসিকদের সংখ্যা ৯৮৫।

সমাজ কল্যাণ আবাসগুলির বর্তমান পরিকাঠামোগত ও অন্যান্য সুযোগ-সুবিধার উন্নতি সাধনের জন্য নিম্নলিখিত কিছু পদক্ষেপ নেওয়া হয়েছে—

(ক) ধান্যকুড়িয়া মহিলা রাষ্ট্রীয় কল্যাণ ভবন, উত্তর ২৪-পরগনা রাষ্ট্রীয় কল্যান ভবন, কাঁথি, মেদিনীপুর-এর জমি ও বাড়ি অধিগ্রহণের জন্য অপ্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ।

(খ) রাষ্ট্রীয় কল্যাণ আবাসে ভর্তির বিষয়টি ত্বরান্বিত করার প্রয়াসে ২৮শে—জানুয়ারি ১৯৯৭ তারিখে একটি আদেশ-নামায় ভর্তির বিষয়টি বিকেন্দ্রীকরণ করা হয়েছে।

এখন থেকে জেলাগুলিতে রাষ্ট্রীয় কল্যাণ আবাসের শতকরা ৫০ ভাগ আসন পূরণ করার দায়িত্ব সরাসরি রাষ্ট্রীয় কল্যাণ আবাসের কার্যকর সমিতির ওপর ন্যস্ত হয়েছে।

(গ) কয়েকটি সমাজকল্যাণ আবাসে কিছু বৃত্তিমূলক শিক্ষার ব্যবস্থা করার বিষয়টিও খতিয়ে দেখা হচ্ছে।

(ঘ) রাষ্ট্রীয় সমাজ কল্যাণ আবাসসমূহে পঠন-পাঠনের আরও উন্নতি সাধনের জন্য শিক্ষক ও অশিক্ষক কর্মচারিদের খালি পদসমূহ পূরণের ব্যবস্থা নেওয়া হচ্ছে।

১৯৯৭-৯৮ সালে বিভিন্ন কল্যাণ আবাসে আবেদনপত্র মঞ্জুর করার ধার্য লক্ষ্যমাত্রা ১৫০০।

**শ্রমিক বিদ্যাপীঠ**

কলকাতার শ্রমিক বিদ্যাপীঠ—৫৬-এ বি. টি. রোড-এ মরকতকুঞ্জের টেগোর হল-এ কাজ শুরু করে ১৯৮১ খ্রীষ্টাব্দের ৪ঠা সেপ্টেম্বর। এই বিদ্যাপীঠে বর্তমানে ২২টি বৃত্তিমূলক প্রশিক্ষণ চালু, আছে। এর মধ্যে ৭টি কেবলমাত্র পুরুষদের জন্য, ৭টি কেবলমাত্র মহিলাদের জন্য এবং বাকি ৮টি পুরুষ ও মহিলা উভয়ের জন্য। মহিলাদের কাপড় কাটা ও সেলাই কোর্সে মোট ৮টি শিক্ষা-ইউনিট চালু আছে। এর মধ্যে ৪টি স্বেচ্ছাসেবী সংস্থার সহযোগিতায় বস্তি এলাকায় পরিচালিত হচ্ছে।

শ্রমিক বিদ্যাপিঠের ২২টি কোর্সে বর্তমানে শিক্ষার্থীর সংখ্যা মোট ৪৮২ জন—১১২ জন পুরুষ ও ৩৭০ জন মহিলা।

**উপসংহার**

শিক্ষা একটি সামাজিক পরিষেবা এবং উৎপাদনমূলক খাত হিসাবে আন্তর্জাতিকভাবে স্বীকৃত। আমরা বাস করি ভারতের অখণ্ড আর্থিক ও সামাজিক ব্যবস্থার মধ্যে। সংবিধানের চৌহদ্দির মধ্যে থেকে আমাদের কাজ করতে হয়। যে উদ্যোগ আমাদের শিক্ষার বিভিন্ন শাখায় গৃহীত হয়েছে, তার সাফল্য যথেষ্ট পরিমাণে নির্ভর করে শিক্ষার সাথে যুক্ত সকল অংশের মানুষের সহযোগিতা ও অংশ গ্রহণের উপর। শিক্ষাহিতৈষী সকল মানুষের যে-কোন প্রকার গঠনমূলক সমালোচনা আমরা সব সময় খোলা মনে গ্রহণ করি এবং যথোচিত গুরুত্ব দিয়ে বিচার বিবেচনা করি। মাননীয় সদস্যদের আলোচনার মধ্য দিয়ে আমাদের অতীতের কার্যাবলী সম্পর্কে আরও বেশি তথ্য নির্ভর প্রতিবেদন পাবো এবং তাদের সুনির্দিষ্ট পরামর্শ ও উপদেশ আগামী দিনে আমাদের চলার পথকে আরও বেশি আলোকপাত করবে—এই আশা রেখে, এই ব্যয় বরাদ্দের দাবি আমরা পেশ করছি।

[4-10 — 4-20 p.m.]

## DEMAND No. 31

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 32,18,28,000 only be granted for expenditure under Demand No. 31, Major Head : "2204—Sports and Youth Services", during the next financial year.

(This is inclusive of a total sum of Rs. 10,75,00,000 already voted on account)

(Printed Budget Speech of Shri Manabendra Mukhopadhyay on Demand No. 31 laid on the Table was taken as read.)

যে সকল খাতের জন্য এই ব্যয় বরাদ্দের প্রস্তাব, সেগুলি হল ঃ

| | | |
|---|---|---|
| (১) | যুবকল্যাণ শাখা | ১২,৯৭,৪৫,০০০ টাকা |
| (২) | ক্রীড়া শাখা | ৫,৪১,৩৩,০০০ টাকা |
| (৩) | জাতীয় সমর শিক্ষার্থী বাহিনী | ৮,৭৩,৮০,০০০ টাকা |
| (৪) | শারীর শিক্ষা | ২,৮২,২০,০০০ টাকা |
| (৫) | জাতীয় শৃঙ্খলা প্রকল্প ও অন্যান্য ব্যয়সমূহ | ২,২৩,৫০,০০০ টাকা |
| | মোট | ৩২,১৮,২৮,০০০ টাকা |

মাননীয় সদস্যবৃন্দ জানেন যে, ক্রীড়া ও যুবকল্যাণ বিভাগের কর্মক্ষেত্র সমাজের সবচেয়ে সংবেদনশীল অংশের মধ্যে বিস্তৃত। যুব সমাজের চাহিদা বিপুল। দেশের নব প্রজন্মের নাগরিক হিসাবে দেশ-জাতি-সমাজ-সভ্যতার অগ্রগতিতে নিজেদের কর্মক্ষমতা পূর্ণ মর্যাদায় ব্যবহার করার আকাঙ্ক্ষা যুব জীবনের প্রধান বৈশিষ্ট্য। অথচ রূঢ় বাস্তব হল, যুব সমাজের বিপুল অংশ কর্মসংস্থানের সুযোগ থেকে বঞ্চিত। শিক্ষা-শিল্প-সাহিত্য-সংস্কৃতি চর্চার সুযোগও অত্যন্ত সীমিত। এর ফলে যুব মনে ক্ষোভ-বিক্ষোভ-জ্বালা-যন্ত্রণা ক্রমশ দৃঢ়মূল হচ্ছে। যুব সমাজ কেন সমাজ গঠন ও নিজেকে বিকশিত করার সুযোগ থেকে বঞ্চিত হচ্ছেন, তার প্রকৃত কারণ বিশ্লেষণ করার পরিবর্তে, প্রতিক্রিয়ার শক্তি, যুব সমাজকে বিপথগামী করতে উদ্যত হয়েছে। সৃষ্টি ও সৃজনশীলতার পথ থেকে সরিয়ে ধ্বংস ও উন্মার্গগামিতার পথে ঠেলে দেওয়ার জন্য মস্ত রকম অশুভ শক্তি প্রতিনিয়ত চেষ্টা করছে। আমরা এই অশুভ শক্তির কর্মকাণ্ডকে পরাভূত করে সুস্থ জীবনাবেগে প্রাণচঞ্চল যুব সমাজকে দেশ-জাতি-সমাজ-সভ্যতার অগ্রগতির স্বার্থে সৃজন ও সৃষ্টির পথে টেনে আনার নিরন্তর প্রয়াস চালাচ্ছি।

আমরা অত্যন্ত সীমিত সম্পদ সম্বল করে অগ্রসর হচ্ছি। কিন্তু সীমিত আর্থিক সম্বলের বাধা অতিক্রম করে ব্যাপক ছাত্র-যুবকে বিভিন্ন কার্যক্রম সম্পৃক্ত করার সাফল্য আমরা অর্জন করতে পারছি মূলত গণতান্ত্রিক পদ্ধতিতে সরকারি কর্মকাণ্ডের সঙ্গে সাধারণ মানুষকে সামিল করার প্রয়াসের মাধ্যমে। যুবকল্যাণ শাখার প্রতিটি কর্মকাণ্ডে সংশ্লিষ্ট বিষয়ে পারদর্শী বিশিষ্ট ব্যক্তি, গণসংগঠন, ক্লাব, সংস্থা ও অগণিত ছাত্র-যুবকে যুক্ত করে নেওয়া হয়। আর্থিক দুর্বলতা অতিক্রম করে সরকারি-বেসরকারি যৌথ তৎপরতায় আসে অভাবনীয় সাফল্য। বর্তমান আর্থিক বছরে যুবকল্যাণ শাখা যে উদ্যোগ গ্রহণ করেছে তার একটি সংক্ষিপ্ত রূপরেখা মাননীয় সদস্যদের অবগতির জন্য উপস্থিত করছি।

**কলকাতায় যুব কার্যালয়**

ক্রীড়া ও যুবকল্যাণ বিভাগের যুবকল্যাণ শাখার কোনও আলাদা অস্তিত্বসম্পন্ন কার্যালয় কলকাতা জেলার জন্য এতদিন ছিল না। এর ফলে কলকাতার যুব সমাজের মধ্যে রাজ্য সরকারি প্রকল্পগুলি রূপায়ণে বিশেষ অসুবিধার সৃষ্টি হচ্ছিল। রাজ্য সরকারি কর্মসূচি জেলায় জেলায় রূপায়িত হলেও, শহর কলকাতায় তার প্রতিফলন তেমন ছিল না। ফলে কলকাতার যুবক-যুবতীদের কাছে রাজ্য সরকারের প্রকল্পগুলি অনেক ক্ষেত্রে অজ্ঞাতও থেকে যাচ্ছিল। এই অসুবিধা দূর করার লক্ষ্য নিয়ে মহানগরীতে জেলাস্তর যুবকরণ এবং বোরোস্তর যুবকরণ চালু করার পরিকল্পনা নেওয়া হয়েছে। অর্থদপ্তরের প্রয়োজনীয় অনুমোদনও পাওয়া গেছে। অদূর ভবিষ্যতে কলকাতায় যুব কার্যালয় চালু হয়ে যাবে বলে আসা করা যায়।

**উত্তর ২৪-পরগনা জেলা কার্যালয়ের স্থানান্তর**

কলকাতা জেলার জন্য যেমন কোনও যুবকল্যাণ কার্যালয় ছিল না, তেমনি উত্তর ২৪-পরগনা জেলাতে কার্যালয় থেকেও জেলার মধ্যে তার অবস্থান ছিল না। বি বা দি বাগে যুবকল্যাণ অধিকার সংলগ্ন স্থানে উত্তর ২৪-পরগনা জেলা যুবকরা দীর্ঘদিন ধরে চলছিল। ভৌগোলিক কারণেই অবিভক্ত ২৪-পরগনা জেলার কেন্দ্রীয় কার্যালয় কলকাতা শহরে রাখা হয়েছিল। কিন্তু ২৪-পরগনা জেলা বিভক্ত হওয়ার পর বারাসাতে জেলাস্তরের প্রায় সমস্ত কার্যালয়ই স্থানান্তরিত হয়ে যাওয়ায় প্রশাসনিক প্রয়োজনে এবং জেলার যুব সমাজের হয়রানি দূর করতে জেলা যুবকরণ-স্থানান্তর জরুরি হয়ে পড়েছিল। এ-বছর বারাসাতে কার্যালয় খোলার উপযুক্ত জায়গা পাওয়ার সঙ্গে সঙ্গেই তাই উত্তর ২৪-পরগনা জেলা যুবকরণ স্থানান্তর করা হয়েছে।

**ছাত্র-যুব উৎসব**

ছাত্র-যুব উৎসব এখন পশ্চিমবাংলার সর্ববৃহৎ সাংস্কৃতিক উৎসবের মর্যাদা লাভ করেছে। তিনস্তরে এই উৎসব সংগঠিত করা হয়। ব্লক স্তর / পৌরস্তর, জেলাস্তর এবং রাজ্যস্তর উৎসবে লক্ষ লক্ষ যুবক-যুবতী অংশগ্রহণ করেন। বিভিন্ন পর্যায়ে প্রতিযোগিতায় সব মিলিয়ে কয়েক লক্ষ যুবক-যুবতী প্রতিযোগীরূপে সামিল হন।

এবার সমগ্র. ছাত্র-যুব উৎসব স্বাধীনতার ৫০তম বার্ষিকীর উদ্দেশ্যে নিবেদিত ছিল। প্রতিটি স্তরের উৎসবেই আলোচনাচক্র, প্রদর্শনী, স্মরণিকা ও সাংস্কৃতিক অনুষ্ঠানে স্বাধীনতার ৫০তম বার্ষিকীর সঙ্গে সঙ্গতি রেখে পরিকল্পনা গ্রহণ করা হয়েছিল। রাজ্যস্তরে ছাত্র-যুব সাংস্কৃতিক উৎসব এবার বর্ধমান শহরে ৫ জানুয়ারি থেকে ৯ জানুয়ারি '৯৭ পর্যন্ত অনুষ্ঠিত হয়। তার আগে জেলায় জেলায় জেলাস্তর ও ব্লকস্তর উৎসব হয়। ছাত্র-যুব উৎসবের মাধ্যমে ছাত্র-যুব সমাজের সৃজনশীল প্রতিভার অন্বেষণ করার পাশাপাশি সমাজের সবচেয়ে সংবেদনশীল এই অংশের মধ্যে দেশপ্রেম, শৃঙ্খলা ও ভ্রাতৃত্ববোধ প্রসারিত করার উদ্যোগও নেওয়া হয়।

সাম্রাজ্যবাদ ও ফ্যাসিবাদের বিরুদ্ধে দুনিয়ার ছাত্র-যুব সমাজের ঐক্যবদ্ধ প্রতিবাদ ও ঘৃণার অভিব্যক্তি ঘটিয়ে সৃষ্টি ও সৃজনশীলতার দিগন্তপ্রসারি সড়কে টেনে আনার যে মহান সংকল্প নিয়ে বিশ্ব যুব উৎসবের সূচনা হয়েছিল দ্বিতীয় বিশ্বযুদ্ধোত্তর রক্তাক্ত ও ক্ষত-বিক্ষত দুনিয়ায়, আমাদের রাজ্যের ছাত্র-যুব উৎসব তার উত্তরাধিকার বহন করে চলেছে। তাই এই উৎসবের আঙিনায় সমবেত হচ্ছেন লক্ষ লক্ষ ছাত্র-যুব। কণ্ঠসঙ্গীত, নাটক, নৃত্য, চিত্রকলা, বিতর্ক, প্রশ্নোত্তর, যন্ত্রসঙ্গীত-সহ নানা বিষয়ে তারা শ্রেষ্ঠত্বের দাবি নিয়ে উৎসব প্রাঙ্গণে চর্চার ব্যাপক বিস্তার ঘটছে।

ছাত্র-যুব উৎসবকে আরও অর্থবহ এবং বর্ণময় করে তোলার জন্য এ-বছর থেকেই উৎসবকে দুটি পর্যায়ে ভাগ করা হয়েছে। বর্ধমান শহরে সাংস্কৃতিক উৎসব হয়েছে। মেদিনীপুর শহরে ১৯-২২ মার্চ হচ্ছে রাজ্যস্তর ছাত্র-যুব ক্রীড়া উৎসব। ক্রীড়া উৎসবও তিনটি স্তরে আয়োজিত হয়েছে। এতে ছাত্র-যুব সমাজের সব অংশের প্রতিভার সঙ্গেই বাংলার মানুষের পরিচয়ের সুযোগ ঘটবে। অপরিচয়ের অন্তরালে অনাবিষ্কৃত প্রতিভার বিকাশে ছাত্র-যুব উৎসব যে আকার ধারণ করেছে তা আরও সুসংহত ও সুপরিকল্পিত করার প্রয়াস চলছে। এই উদ্দেশ্যেই ক্রীড়া উৎসবের সঙ্গে স্পোর্টস অথরিটি অব ইন্ডিয়ার পূর্বাঞ্চল শাখাকে অন্যতম সংগঠকরূপে যুক্ত করা হয়েছে। পশ্চিমবঙ্গের নির্বাচিত যুব প্রতিনিধিরা এবার গুজরাটে গান্ধীনগরে অনুষ্ঠিত তৃতীয় জাতীয় যুব উৎসবে অংশগ্রহণ করে অসামান্য সাফল্য অর্জন করেছেন। সারা ভারতের যুবদের মধ্যে এ রাজ্যের যুবক-যুবতীরা যে সংস্কৃতি চর্চায় অনেক বেশি সক্রিয় জাতীয় যুব উৎসবের ফলাফল তারই ইঙ্গিত বহন করে।

**সুকান্ত পুরস্কার**

তরুণ ও সম্ভাবনাময় সাহিত্যিকদের উৎসাহ ও স্বীকৃতিদানের উদ্দেশ্যে ক্রীড়া ও যুবকল্যাণ বিভাগ কবি সুকান্ত ভট্টাচার্যের স্মৃতিতে একটি নতুন সাহিত্য পুরস্কার প্রবর্তন করার সিদ্ধান্ত নিয়েছে। কবির জন্মদিনে সরকারিভাবে সুকান্ত পুরস্কার প্রবর্তনের কথা ঘোষণা করা হয়েছে। আগামী আর্থিক বছর থেকে এই পুরস্কার চালু হয়ে যাবে বলে আশা করা হচ্ছে। এই পুরস্কারের আর্থিক মূল্য হবে দশ হাজার টাকা। তরুণ সাহিত্যিকরাই পুরস্কারের জন্য বিবেচিত হবেন। বিশেষজ্ঞদের নিয়ে গঠিত একটি কমিটি পুরস্কার প্রাপকের নাম স্থির করবেন।

## কম্পিউটর ও বৃত্তিমূলক প্রশিক্ষণ

পশ্চিমবঙ্গে শিল্পায়নের নতুন জোয়ার সৃষ্টি হয়েছে। রাজ্য সরকার পশ্চিমবাংলার শিল্প বিকাশ ত্বরান্বিত করার যে সুপরিকল্পিত উদ্যোগ গ্রহণ করেছে তারই ফলে রাজ্যে আধুনিক শিল্পের প্রসার ঘটছে দ্রুত। এই আধুনিক শিল্প অধিকাংশ ক্ষেত্রেই কম্পিউটর ও কারিগরি বিদ্যার উৎকর্ষের ওপর নির্ভরশীল। ফলে কম্পিউটর ও কারিগরি বিদ্যায় দক্ষ এবং প্রশিক্ষণপ্রাপ্ত ব্যক্তিদের শ্রম বাজারে বিশেষ চাহিদা সৃষ্টি হয়েছে। এই চাহিদার দিকে নজর রেখেই যুবকল্যাণ শাখা কম্পিউটর প্রশিক্ষণের ব্যবস্থা করার ওপর বিশেষ জোর দিয়েছে। বর্তমান আর্থিক বছরে মৌলালিস্থ রাজ্য যুব কেন্দ্রে বিশিষ্ট কম্পিউটর প্রশিক্ষণ সংস্থা এক্সেল কম্পিউটর এডুকেশনের সহযোগিতায় একটি কম্পিউটর প্রশিক্ষণ কেন্দ্র চালু করা হয়েছে।

রাজ্য যুব কেন্দ্রের কমিপউটার প্রশিক্ষণ কেন্দ্রে আর্থিকভাবে দুর্বল অংশের যুবক-যুবতীদের স্বল্প ব্যয়ে প্রশিক্ষণ নেওয়ার সুযোগ করে দেওয়া হচ্ছে। রাজ্য সরকার প্রয়োজনীয় আর্থিক সহযোগিতা করছে। রাজ্য জুড়ে শিল্পায়নের নতুন জোয়ার, আধুনিক শিল্পের প্রসার ও বিকাশ কম্পিউটার ও কারিগরি বিদ্যায় দক্ষ ব্যক্তিদের চাহিদা সৃষ্টি করায় এই কেন্দ্র থেকে প্রশিক্ষণপ্রাপ্ত যুবক-যুবতীরা দ্রুত কর্মক্ষেত্রে প্রবেশ করতে পারবেন। এছাড়াও তারা স্বনিযুক্ত প্রকল্পেরও নিজেদের ভবিষ্যত গড়ে তুলতে পারবেন। জেলায় জেলায় এ রকম কম্পিউটার প্রশিক্ষণ কেন্দ্র গড়ে তোলার বাস্তব অবস্থা আছে কি না তা খতিয়ে দেখা হচ্ছে।

কম্পিউটার প্রশিক্ষণ ছাড়াও জেলায় জেলায় টাইপ-রাইটিং, সাইকেল মেরামত, মাদুর নির্মাণ, বস্ত্র মুদ্রণ, পাম্পসেট মেরামত, রেডিও ও টিভি সেট মেরামত জাতীয় নানা বিষয়ে বৃত্তিমূলক প্রশিক্ষণ দানের কর্মসূচিও নিয়মিতভাবে চলছে। সারা রাজ্যের ৬টি জেলায় এ বাবদ ৭.০৫ লক্ষ টাকা চলতি আর্থিক বছরে ব্যয় করা হয়েছে। স্বনির্ভর হয়ে ওঠার ক্ষেত্রে বৃত্তিমূলক প্রশিক্ষণপ্রাপ্ত যুবক-যুবতীরা বিশেষ সুযোগ-সুবিধাও পাচ্ছেন।

## কৃত্রিম পর্বত ও সর্বভারতীয় প্রতিযোগিতা

কলকাতা মহানগরীর উপকণ্ঠে যুব ভারতী ক্রীড়াঙ্গনে ১৭.৫ মিটার দীর্ঘ কৃত্রিম পাহাড় গড়ে তোলা হয়েছে। সারা ভারতের মধ্যে সর্ববৃহৎ এবং এশিয়ার মধ্যে দ্বিতীয় বৃহত্তম এই কৃত্রিম পাহাড় আরোহণ প্রশিক্ষণে প্রভূত সাহায্য করবে। দীর্ঘ দিন ধরেই এ রকম একটি পরিকাঠামো গড়ে তোলার প্রয়োজন অনুভব করা যাচ্ছিল। আন্তর্জাতিক মানের এই কৃত্রিম পাহাড় আন্তর্জাতিক প্রতিযোগিতা সংগঠিত করার উপযোগী। রাজ্যস্তর কৃত্রিম আরোহণ প্রতিযোগিতা ছাড়াও এখান ৫-৭ ডিসেম্বর '৯৬ সর্বভারতীয় স্তরের প্রতিযোগিতা সংগঠিত করা হয়েছে। সারা ভারত থেকে ১০৪ জন প্রতিযোগী এই প্রতিযোগিতায় অংশগ্রহণ করতে এসেছিলেন। অত্যন্ত গর্বের কথা দশবার মাউন্ট এভারেস্টে ওঠা বিশ্বখ্যাত আঙ রিটা নেপাল থেকে কলকাতায় এসেছিলেন পরিচালনার কাজে সক্রিয়ভাবে এগিয়ে আসেন। অত্যন্ত শৃঙ্খলার সঙ্গে সমগ্র প্রতিযোগিতা পরিচালিত হয়।

রাজ্য সরকার পর্বতাভিযান ও দুঃসাহসিক ক্রীড়ায় উৎসাহ দিয়ে যুব সমাজের মধ্যে

দৃঢ়তা, সাহসিকতা, শৃঙ্খলাপরায়ণতা, দায়িত্ববোধ এবং ভ্রাতৃত্বের মনোভাব গড়ে তোলার যে পরিকল্পনা গ্রহণ করেছে, তাতে সাহায্য ও সহযোগিতার হাত প্রসারিত করে দিয়েছেন স্বনামধন্য ক্রীড়াবিদ, ক্রীড়া সংগঠক এবং সংশ্লিষ্ট ক্ষেত্রের বিশেষজ্ঞ ব্যক্তিবর্গ। কৃত্রিম আরোহণ ক্রীড়ার প্রশিক্ষণের পরিকাঠামোর দীর্ঘকালের অভাব পূরণ করার পাশাপাশি আরও সুসংহতভাবে দুঃসাহসিক ক্রীড়া ও অভিযান কর্মসূচি রূপায়ণে সহায়তা করার জন্য কিছু কিছু পরিকল্পনা নেওয়া হয়েছে এবং তা বাস্তবায়নের চেষ্টা চলছে। অদূর ভবিষ্যতে এ বিষয়ে আমরা আরও সাফল্য অর্জন করতে পারব তাতে কোনও সন্দেহ নেই।

দুঃসাহসিক অভিযান সুচারুভাবে সংগঠিত করার জন্য রাজ্যস্তর একটি অ্যাডভেঞ্চার একাডেমি স্থাপন করার উদ্যোগ অনেকদূর অগ্রসর হয়েছে। কেন্দ্রীয় সরকারের সহযোগিতায় গড়ে উঠবে এই স্টেট অ্যাডভেঞ্চার একাডেমি। প্রাথমিক প্রস্তুতির কাজ শেষ হয়েছে, মন্ত্রিসভার অনুমোদন পাওয়া গেলে দ্রুত চালু হয়ে যাবে এই একাডেমি। পশ্চিমবঙ্গ মাউন্টিনিয়ারিং অ্যান্ড অ্যাডভেঞ্চার ফাউন্ডেশনের কর্মধারাও অব্যাহত রাখা হচ্ছে। দার্জিলিঙে কেন্দ্রীয় সরকারের সহযোগিতায় কলকাতার বাইরে ফাউন্ডেশনের দ্বিতীয় একটি কেন্দ্র স্থাপনের উদ্যোগ নেওয়া হয়েছে।

ভ্রমণ অনুদান

দেশের মানুষ ও তার প্রাকৃতিক সম্পদ, ঐতিহ্য, সাংস্কৃতিক বৈচিত্র, জনজীবনের সমস্যাবলী সম্পর্কে নব-প্রজন্মের নাগরিকদের সচেতন করে তোলা ও তাদের জীবনের প্রত্যক্ষ অভিজ্ঞতার আলোকে মূল্যায়ন করার সুযোগ সৃষ্টির উদ্দেশ্যে প্রতি বছর যুবকল্যাণ শাখার মাধ্যমে শিক্ষামূলক ভ্রমণের জন্য অনুদান দেওয়া হয়। চাহিদা বিপুল হলেও, সীমিত ক্ষমতায় সকলের প্রত্যাশা পূরণ করা সম্ভব হয় না। তবু এ বছর ১৪৬টি শিক্ষা প্রতিষ্ঠানকে শিক্ষামূলক ভ্রমণের জন্য প্রায় ১০ লক্ষ টাকা অনুদান দেওয়া হয়েছে। এর মাধ্যমে ৫,২৫৬ জন ছাত্র ভ্রমণের সুযোগ লাভ করেছেন।

বাংলা সঙ্গীত মেলা

[illegible]বকল্যাণ শাখার উদ্যোগে তরুণ-তরুণীদের মধ্যে সংহতি ও সাংস্কৃতিক বোধকে তীক্ষ্ণ [illegible] সৃষ্টির উদ্দেশে ক্রীড়া ও যুবকল্যাণ বিভাগ তথ্য ও সংস্কৃতি বিভাগের প্রত্যক্ষ [illegible] সঙ্গীত মেলা আয়োজন করার উদ্যোগ গ্রহণ করেছে। এই মেলা ১৫-২০ [illegible] [illegible]বীন্দ্র সদন ও সংলগ্ন অন্যান্য সাংস্কৃতিক কেন্দ্রে সংগঠিত করার কথা ছিল। কিন্তু কলকাতা পুস্তক মেলায় অগ্নিকান্ডের পর রাজ্য সরকার সাময়িকভাবে সমস্ত মেলা স্থগিত রাখার যে সিদ্ধান্ত গ্রহণ করে তারই পরিপ্রেক্ষিতে বাংলা সঙ্গীত মেলাও পিছিয়ে দেওয়া হয়েছে। বর্তমান আর্থিক বছরের মধ্যেই মেলা সংগঠিত করা সম্ভব না হলেও, আগামী আর্থিক বছরের সূচনাতেই মেলা সংগঠিত করার উদ্যোগ গ্রহণ করা হয়েছে। প্রস্তুতির কাজ চলছে। নবীন ও প্রবীণ সঙ্গীত শিল্পী ও শিল্প-সংস্কৃতির সংশ্লিষ্ট মহল যেভাবে সহযোগিতার হাত প্রসারিত করছেন তাতে এই মেলার সাফল্য সম্পর্কে আমরা খুবই আশাবাদী।

**পুরী যুব আবাস**

রাজ্যের বাইরে যুব আবাস খোলার পরিকল্পনা অনুসারে ওড়িষ্যার পুরীর সমুদ্র সৈকতে একটি নতুন যুব আবাস চালু করা হয়েছে। ৫ মার্চ, ১৯৯৭ যুব আবাসটি আনুষ্ঠানিকভাবে উদ্বোধনের পর যুব সমাজের ব্যবহারের জন্য বুকিং শুরু করা হয়েছে। যুবকল্যাণ শাখার উদ্যোগে ইতিপূর্বে রাজ্যের বাইরে মাদ্রাজ, রাজগির এবং মাইথনে যুব আবাস চালু করা হয়েছে।

পুরীর সমুদ্র সৈকত বাঙালির অত্যন্ত প্রিয় পর্যটন কেন্দ্র। দীর্ঘদিন ধরেই পুরীতে একটি যুব আবাস চালু করার জন্য যুব সমাজের পক্ষ থেকে অনুরোধ জানানো হচ্ছিল। যুব সমাজের প্রত্যাশা পূরণ করতে এগিয়ে আসে একটি প্রতিষ্ঠান। তারা রাজ্য সরকারকে বিনামূল্যে জমিসহ একটি বাড়ি যুব আবাস করার জন্য দান করে। সেই দান সানন্দে গ্রহণ করেই যুব আবাস গড়ে তোলার কাজ হাতে নেওয়া হয়েছিল কয়েক বছর আগে।

মাইথন যুব আবাসটি বেশ কয়েক বছর মেরামতের জন্য পড়ে থাকায় ব্যবহারের উপযোগী ছিল না। সম্প্রতি বর্ধমান জেলা পরিষদের সহযোগিতায় সম্পূর্ণ পুনর্নির্মাণের মাধ্যমে সংস্কারের কাজ সম্পন্ন করে আনা হয়েছে। অল্প দিনের মধ্যেই মাইথন যুব আবাস পুনরায় চালু হয়ে যাবে বলে আশা করা হচ্ছে। বর্ধমান ও পুরুলিয়ায় কেন্দ্রীয় সরকারের সহযোগতায় দুটি নতুন যুব আবাস চালু হওয়ার পথে।

যুব আবাসগুলি রক্ষণাবেক্ষণের ক্ষেত্রে আরও সতর্কতা অবলম্বন করা হচ্ছে। কিছু কিছু ক্ষেত্রে জেলা পরিষদ ও স্বায়ত্তশাসন সংস্থাগুলির সহযোগিতা ও নজরদারি প্রক্রিয়া চালু করার উদ্যোগ ইতিমধ্যেই নেওয়া হয়েছে।

**মুক্ত মঞ্চ**

গ্রামীণ এলাকায় যুব সমাজের সংস্কৃতি চর্চার সুযোগ সম্প্রসারিত করার লক্ষ্য নিয়ে যুবকল্যাণ বিভাগ মুক্ত মঞ্চ নির্মাণ করার উদ্যোগ গ্রহণ করেছে। স্থানীয় নির্বাচিত সংস্থা, ক্লাব, শিক্ষা প্রতিষ্ঠান, সাংস্কৃতিক সংস্থার সহযোগিতায় মুক্ত মঞ্চ (Open air stage) নির্মাণ করা হয়। সারা পশ্চিমবাংলায় ৩৭টি মুক্ত মঞ্চ নির্মাণ করার পরিকল্পনা রূপায়িত হচ্ছে।

**ক্রীড়া সরঞ্জাম**

গ্রামে-শহরে ক্রীড়া চর্চার ও ক্রীড়া সংস্কৃতির বিকাশে সহায়তা করার লক্ষ্য নিয়ে যুব কল্যাণ শাখার উদ্যোগে নিয়মিত ক্রীড়া সরঞ্জাম বিনামূল্যে সরবরাহ করার পরিকল্পনা গ্রহণ করা হয়েছিল। এ বছর ১৫,৬১০টি ফুটবল ও ১৫,৬১০টি ভলিবল বিভিন্ন ক্লাব সংগঠন ও সংস্থাকে বিনামূল্যে দেওয়া হয়েছে। এছাড়াও ১,০৪৪টি ক্যারাম বোর্ড এবং ৫০০ ক্রিকেট সেটও বিভিন্ন সংস্থা ও সংগঠনকে দেওয়া হয়েছে।

মাননীয় সদস্যবৃন্দের অবগতির জন্য বর্তমান আর্থিক বছরে যুবকল্যাণ শাখার উদ্যোগে যে-সব কার্যক্রম নেওয়া হয়েছিল তার একটি সংক্ষিপ্ত রূপরেখা উপস্থিত করা হল। প্রসঙ্গক্রমে

এটাও উল্লেখ্য যে, বিভাগের নিয়মিত অন্যান্য প্রকল্পগুলিও এ বছর অব্যাহত গতিতে রূপায়িত হয়েছে।

মাননীয় সদস্যদের অবগতির জন্য আমি এখন ক্রীড়া ও যুবকল্যাণ বিভাগের ক্রীড়া শাখা এই আর্থিক বছরে যে কর্মসূচি রূপায়ণ করেছে তার একটি সংক্ষিপ্ত রূপরেখা উপস্থিত করছি।

ক্রীড়া শাখার প্রধান লক্ষ্য হল এরাজ্যে খেলাধূলার উন্নতি সাধন এবং প্রয়োজনীয় ক্রীড়া পরিকাঠামো গঠন যাতে যুবসমাজ তাদের শারিরিক ও মানসিক বিকাশের উপযোগী বিভিন্ন ক্রীড়া কর্মকান্ডে যোগ দিতে পারে।

"স্পোর্টস্ প্রোজেক্ট ডেভেলপমেন্ট এরিয়া" শীর্ষক দুটি বড় ক্রীড়া প্রকল্পের একটি দার্জিলিং-এর লেবং-এ এবং অন্যটি বর্ধমানে "স্পোর্টস অথরিটি অফ ইন্ডিয়ার" সাহায্যে স্থাপন করা হয়েছে। সংলগ্ন জেলা সমূহের ক্রীড়ামোদি যুবক-যুবতীদের বিশেষ করে তফসিলি জাতি-উপজাতিদের মতো পিছিয়ে পড়া শ্রেণীর তৃষ্ণা মিটিয়ে এ দুটি প্রকল্প বেশ সাফল্যের সঙ্গে কাজ করে চলেছে।

জাতীয় এবং আন্তর্জাতিক স্তরে খেলা পরিচানার জন্য ক্রীড়া শাখা বিভিন্ন ক্রীড়া সংস্থাকে সর্বদাই সাহায্য করার জন্য সচেষ্ট। গত আর্থিক বছরে এই বিভাগের সক্রিয় সহযোগিতা ও আর্থিক সাহায্যে নেতাজী ইন্ডোর স্টেডিয়ামে যে খেলাগুলি বেশ সাফল্যের সঙ্গে অনুষ্ঠিত হয়েছে সেগুলি হল—(১) কমনওয়েলথ দাবা প্রতিযোগিতা, (২) জাতীয় ভলিবল প্রতিযোগিতা, (৩) জাতীয় বক্সিং প্রতিযোগিতা প্রভৃতি। ক্রীড়া শাখা নেতাজীর জীবন ও সাফল্য নিয়ে একটি গীতিআলেখ্য এবং সম্ভাবনাময় শিল্পীদের নিয়ে একটি উচ্চাঙ্গ সঙ্গীতের অনুষ্ঠানের মধ্য দিয়ে নেতাজীর জন্মশতবার্ষিকী পালন করেছে। এই উপলক্ষ্যে একটি বেসরকারি সংস্থা ও ক্রীড়া বিভাগের পৃষ্ঠপোষকতায় ডায়মন্ড হারবারে দেশি নৌকো প্রতিযোগিতার আয়োজন করেন যা ওই অঞ্চলের অধিবাসীদের মধ্যে বেশ উদ্দীপনার সঞ্চার করেছিল।

এই বছর সর্বভারতীয় ফুটবল সংস্থা (এ. আই. এফ. এফ.) এই প্রথমবার ভারতে জাতীয় ফুটবল লিগ চালু করল যার উদ্বোধনী খেলাগুলি যুবভারতী ক্রীড়াঙ্গনে অনুষ্ঠিত হল। এই লিগ সফল করার জন্য ক্রীড়া বিভাগ এ. আই. এফ. এফ. এবং আই. এফ. এ.-কে সমস্ত রকম সাহায্য ও সহযোগিতা করেছে।

রাজ্যের জেলা এবং মহকুমা স্তরে নির্মীয়মান ক্রীড়া পরিকাঠামোগুলির কাজ সম্পূর্ণ করার জন্য এই বিভাগ বিশেষ চেষ্টা চালিয়ে যাচ্ছে।

পশ্চিমবঙ্গ রাজ্য ক্রীড়া পর্ষদ ক্রীড়া শাখার প্রধান ক্রীড়া পরিচালক যা রাজ্যের বিভিন্ন স্থানে খেলাধূলার প্রশক্ষণ শিবির সংগঠন করা ছাড়া রাজ্যস্তরে সংঘটিত ক্রীড়া প্রতিযোগিতা পরিচালনার জন্য রাজ্য ক্রীড়া সংস্থাগুলিকে আর্থিক অনুদান দিয়ে থাকে।

অভাবি অতীত দিনের জাতীয় ও আন্তর্জাতিক স্তরের ক্রীড়া ব্যক্তিত্ব অথবা প্রয়াত হওয়ার পর তাদের নিকট আত্মীয়কে মাসিক ৪০০ টাকা করে আর্থিক সাহায্য দানের প্রকল্প বিগত আর্থিক বছরেও অব্যাহত ছিল।

ক্রীড়া শাখা মহিলাদের মধ্যে খেলাধূলার উন্নতি ঘটানোর উপর বিশেষ জোর দিয়ে আসছে। জাতীয় ও আন্তর্জাতিক স্তরে ক্রীড়া নৈপুণ্যের অধিকারী মহিলা ক্রীড়াবিদদের প্রতি বছরের মতো গত বছরেও আর্থিক অনুদান দেওয়া হয়েছিল। এছাড়া রাজ্য ক্রীড়া পর্ষদ নির্বাচিত একটি মহিলা দল নিয়মিতভাবে মহিলা ক্রীড়া উৎসবে যোগ দেয়। বলাবাহুল্য ক্রীড়া শাখা এর ব্যয়ভার বহন করে।

## পশ্চিমবঙ্গ রাজ্য ক্রীড়া পর্ষদ

পশ্চিমবঙ্গ রাজ্য ক্রীড়া পর্ষদ রাজ্য সরকারের ক্রীড়া ও যুবকল্যাণ বিভাগের ক্রীড়া শাখার সর্বোচ্চস্তরের পরামর্শদাতা সংস্থা। খেলাধূলার উন্নয়নের জন্য এই সংস্থা বিভিন্ন প্রকল্প রচনা করে এবং জেলা ক্রীড়া পর্ষদ, রাজ্য ও জেলা ক্রীড়া সংস্থার মতো সংগঠনের মাধ্যমে তা রাজ্যে রূপায়িত করে থাকে। বর্তমানে রাজ্য ক্রীড়া পর্ষদ কলকাতায় তিনটি স্থায়ী প্রশিক্ষণ কেন্দ্র পরিচালিত করেছে। যথা (১) ক্ষুদিরাম অনুশীলন কেন্দ্র যেখানে জিমনাস্টিক, ব্যাডমিন্টন, বাস্কেটবল এবং টেবিল টেনিস—এই চারটি বিষয়ের ওপর প্রশিক্ষণ দেওয়া হয়েছে ; (২) কলকাতা ময়দান যেখানে অ্যাথলেটিক্স ফুটবল এবং হকির প্রশিক্ষণ দেওয়া হয়েছে এবং (৩) সুভাষ সরোবর সুইমিং পুলে সাঁতারে প্রশিক্ষণ দেওয়া হয়েছে। এই পর্ষদ হাওড়া, হুগলি, বর্ধমান, উত্তর চব্বিশ পরগনা ও কলকাতার এগারোটি স্থায়ী ভলিবল প্রশিক্ষণ কেন্দ্র যথারীতি পরিচালনা করেছে। এছাড়াও কলকাতায় একটি কবাডি ও একটি খো-খো প্রশিক্ষণ কেন্দ্র চালু করা হয়েছে। বাস্কেটবলেও ১৯৯২ সালের এপ্রিল মাস থেকে চালু হওয়া বর্ধমান দুর্গাপুর এবং বোলপুর কেন্দ্রগুলিতে যথারীতি প্রশিক্ষণ দেওয়া চলেছে। খো-খো এর জন্য সারা রাজ্যে দশটি স্থায়ী প্রশিক্ষণ শিবিরের অনুমোদন দেওয়া হয়েছে।

রাজ্য ক্রীড়া পর্ষদ বর্তমানে রাজ্যের বত্রিশটি স্থায়ী ফুটবল প্রশিক্ষণ কেন্দ্রে ফুটবল অনুদান এবং প্রশিক্ষক নিয়োজিত করছে। কলকাতায় স্থায়ী বাস্কেটবল প্রশিক্ষণ কেন্দ্রগুলির জন্য পর্ষদ প্রয়োজনীয় উপকরণ দিয়ে যাচ্ছে।

## মহিলাদের জাতীয় ক্রীড়া উৎসব ১৯৯৬-৯৭

স্পোর্টস অথরিটি অফ ইন্ডিয়ার নির্ধারিত ব্লকস্তর থেকে রাজ্যস্তর পর্যন্ত ব্যাপ্ত এই উৎসবের সকল বিভাগেই মেয়েরা অংশ নিয়েছে। এই উৎসবেও বাংলার মেয়েরা সন্তোষজনক সাফল্য দেখিয়েছে।

১৯৮৪ সাল থেকে শুরু হওয়া জাতীয় স্তরের প্রতিযোগিতায় অংশগ্রহণকারী ৭৫ জন সম্ভাবনাময় যুবক-যুবতীকে মাসিক ৭৫ টাকা করে স্টাইপেন্ড দেওয়ার প্রকল্প ক্রীড়া পর্ষদ অব্যাহত রেখেছে।

রাজ্য ক্রীড়া পর্ষদের অন্যতম গুরুত্বপূর্ণ প্রকল্প হল দীর্ঘমেয়াদি অনাবাসী প্রশিক্ষণ প্রকল্প যা বিগত ১৯৮৯ সাল থেকে রাজ্যের স্কুলগুলি থেকে বিভিন্ন বিভাগে ক্রীড়া প্রতিভা চিহ্নিত করে চলেছে। পশ্চিমবঙ্গের বিভিন্ন জেলায় ৩৩টি শিক্ষা প্রতিষ্ঠান এই প্রকল্পের আওতাধীন রয়েছে। প্রতিটি প্রতিষ্ঠানের ৩০ জন করে ১০ থেকে ১৪ বছরের বালক-বালিকা এই প্রকল্পে প্রশিক্ষণ পাচ্ছে। ক্রীড়ার বিভিন্ন বিভাগের বিশিষ্ট ব্যক্তিবর্গের পরিচালনায় তারা সুপরিকল্পিতভাবে প্রশিক্ষিত হচ্ছে। ৩৩টি শিক্ষা প্রতিষ্ঠানের মধ্যে ২৪টিতে ফুটবল, ৫টিতে ভলিবল এবং ৪টিতে সাঁতার প্রশিক্ষণ চালু আছে।

ক্রীড়া পর্ষদ জাতীয় ফেডারেশনের অনুমোদিত এ রাজ্যের প্রায় ২৫টি ক্রীড়া সংস্থার সঙ্গে যুক্ত। এই সংস্থাগুলির কাজ হল জাতীয়স্তরে দল গঠনের উদ্দেশ্যে মিনি, জুনিয়র, সাব-জুনিয়র এবং সিনিয়রস্তরে আন্তঃজেলা ও আন্তঃরাজ্য ক্রীড়া প্রতিযোগিতা সংগঠন করা যাতে প্রায় সমস্ত জেলা থেকে দলগত বা ব্যক্তিগতভাবে ক্রীড়াবিদরা অংশ নেয়।

আন্তঃজেলা ও আন্তঃরাজ্য স্তরে প্রতিযোগিতা পরিচালনা করার জন্য রাজ্য ক্রীড়া পর্ষদ প্রায় প্রত্যেক ক্রীড়া সংস্থাকে অনূর্ধ্ব ৪৮,০০০ টাকা পর্যন্ত অনুদান দিয়ে যাচ্ছে। বলাবাহুল্য এই অনুদান আর্থিক আনুকূল্য সাপেক্ষ।

পশ্চিমবঙ্গ রাজ্য ক্রীড়া পর্ষদের উল্লিখিত কর্মকান্ড ছাড়াও, পর্ষদ বিভিন্ন ক্রীড়া সংঘ, প্রতিবন্ধী সংস্থাকে শারীর শিক্ষা শিবির, বার্ষিক ক্রীড়া প্রভৃতি পরিচালনার জন্য আর্থিক অনুদান দিয়ে যাচ্ছে।

## শারীর শিক্ষা

বিদ্যালয়গুলিতে এমনকি মহাবিদ্যালয় স্তরের শারীর শিক্ষা চর্চার সুযোগ সম্প্রসারিত করার ওপর গুরুত্ব আরোপ করা হচ্ছে। গত বছর বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয়ে বি. এ. বি. এস.-সি পাঠক্রমে ঐচ্ছিক বিষয় হিসাবে শারীর শিক্ষা অন্তর্ভুক্ত করা হয়েছে। কলকাতা বিশ্ববিদ্যালয়ের অধীন বাণীপুরের শারীর শিক্ষা স্নাতকোত্তর প্রশিক্ষণ কলেজে এম. পি. এড. কোর্স চালু আছে। সরকারি ও বেসরকারি কলেজগুলিকে ক্রীড়া উপকরণ ক্রয়ের জন্য যথারীতি সরকারি অনুদান দেওয়া হয়েছে। ন্যাশনাল স্কুল গেমস ফেডারেশন পরিচালিত জাতীয় ক্রিড়া প্রতিযোগিতায় পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যালয় দল বেশ সাফল্য অর্জন করে আসছে। বেশ কিছু বালক-বালিকা জাতীয় ক্রীড়া প্রতিভা স্কলারশিপ পাবে বলে আশা করা হচ্ছে।

## জাতীয় সমর শিক্ষার্থী বাহিনী

বলাবাহুল্য সর্বভারতীয় সংগঠন হিসাবে জাতীয় সমর শিক্ষার্থী বাহিনীর (এন, সি, সি) পশ্চিমবঙ্গ শাখা সুগঠিত এবং যোগ্যবাহিনী হিসাবে নিজেদের প্রতিষ্ঠিত করার জন্য বিশেষ মর্যাদার দাবি রাখে। রাজ্যের বিদ্যালয় এবং মহাবিদ্যালয়ের ছাত্রছাত্রীদের প্রশিক্ষণ দেন পদাতিক, নৌ ও বিমান বাহিনীত্রয়ের অফিসাররা। প্রশিক্ষণ সংগঠিত করা ছাড়াও শিক্ষার্থীদের উৎসাহিত করার জন্য এন. সি. সি. ক্যাম্প, ট্রেকিং দুঃসাহসিক অভিযান, পর্বত অভিযান, সমাজ কল্যাণমূলক কাজকর্ম ইত্যাদি সংগঠিত করে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই কটি কথা বলে আমি আমার দাবিটি সভার অনুমোদনের জন্য পেশ করছি।

## DEMAND No. 32

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 7,02,63,00,000 be granted for expenditure under Demand No. 32, Major Head : "2210—Medical and Public Health (Excluding Public Health)", during the next financial year.

(This is inclusive of a total sum of Rs. 2,34,20,00,000 already voted on account)

'Printed Budget Speech of Shri Partha Dey and Smt. Minati Ghosh on Demand No. 32 33, & 34 was laid on the Table.

মহাশয়, সমাজের সকলের জন্য বিশেষ করে সুযোগ বঞ্চিত শ্রেণীর মানুষের মধ্যে স্বাস্থ্য সচেতনতা বৃদ্ধি, জনসংখ্যা বৃদ্ধির হার স্থিতিশীল রাখা এবং উন্নততর স্বাস্থ্যের ব্যবস্থা সুনিশ্চিত করার লক্ষ্যে স্বাস্থ্য ও পরিবার কল্যাণ দপ্তর যে ব্যবস্থাদি নিয়েছেন সে সম্পর্কে আমি এই সভার মাননীয় সদস্যদের অবহিত করতে চাই।

স্বাস্থ্য আগামী দিনগুলিতে লক্ষ লক্ষ সুযোগ বঞ্চিত মানুষের মানবাধিকার এবং আত্মসম্মানের বিষয় হয়ে দাঁড়াবে। এটি কেবলমাত্র নিছক দাতা গ্রহিতার সম্পর্কে সীমিত থাকতে পারে না ; এটি সামগ্রিকভাবে জনসাধারণের বিশেষ করে নারী এবং সুযোগ বঞ্চিতদের অধিকার সচেতন করে তোলার প্রশ্ন। আত্মপ্রত্যয়ী ও স্বাস্থ্যকামী প্রজন্ম গঠনকারী সকল গতিময় শক্তিগুলিকে এজন্য একটি সুসংগঠিত স্বাস্থ্য অভিযানের ঐকতানে ছন্দায়িত করতে হবে।

যে সর্ব শক্তি আমাদের স্বাস্থ্যগত চাহিদাগুলিকে প্রভাবিত করে ব্যয় বহুল, প্রযুক্তি নির্ভর; পণ্যসদৃশ রোগনিরাময় পদ্ধতি, কিম্বা তৃপ্তিকর, ক্রেতা পরিষেবার জন্য আগ্রহী করে তোলে তাদের প্রভাবে আমাদের দৃষ্টি যেন আচ্ছন্ন হয়ে না পড়ে। নারী, পুরুষ ও সমাজের একটি ইতিবাচক কর্তৃত্বকারী ভূমিকা আছে স্বাস্থ্য ও কল্যাণ এর কাজে। ঐতিহ্যবাহী স্বাস্থ্য অনুশীলনের একটি ভূমিকা আছে। কালের পরীক্ষায় উত্তীর্ণ আরোগ্য ও সুস্বাস্থ্যের প্রক্রিয়াগুলির, দেশজ চিকিৎসা পদ্ধতিগুলির, সামাজিক, শারিরিক, মানসিক কল্যাণ সাধনে কার্যকর ভূমিকা আছে।

কেবলমাত্র একটি ব্যাপক ইতিবাচক ও আত্মবিশ্বাসী দৃষ্টিভঙ্গিই পারে আধুনিক বিজ্ঞান, কৃৎকৌশল ও পরিচালনগত সমস্ত প্রাসঙ্গিক অগ্রগতিগুলোকে স্বাস্থ্য-কর্মসূচির মধ্যে সম্পূর্ণরূপে আত্মস্থ করতে। এই দৃষ্টিভঙ্গিই পারে স্বাস্থ্য গড়ে তোলায় সক্রিয় অগণিত মানুষের উদ্যম বৃদ্ধি করতে, দেশিয় সংস্কৃতির শ্রেষ্ঠ উপাদানগুলির সংগ্রহ করতে এবং আপন শক্তির উদ্বাবনী

উন্মেষ ঘটাতে। উন্নত মানবিক পরিবেশ পারে পেশাদারি ও আধাপেশাদারিদের গুণগুলিকেও সাধারণ মানুষের সহযোগিতাকে সমন্বিত করতে।

বিকেন্দ্রীকরণ বর্তমানকালে অপরিহার্য। প্রতিটি কার্যক্রমকেই ভূমিস্তরে যেখানে শিশু নারী ও পুরুষই হল মুখ্য চরিত্র এবং তাদের সম্প্রদায়, পরিবেশ এবং গ্রাম অথবা পাড়ার বাস্তবতাই একমাত্র বাস্তবতা সেখান থেকে অনুভব করতে হবে। তবে একই সময়ে অতিশক্তিশালী, অতিমাত্রিক বাস্তবতা জাতীয়, রাজ্যগত বাধ্যবাধকতাও আছে। একটি সু-সম্পর্কিত এবং সুগম উত্তরণ ও নিয়োজনের প্রয়োজন আছে।

অ্যালোপ্যাথির বিশাল আগুয়ান তত্ত্বগত এবং ব্যবহারিক অবদান আমাদের দেশকে এক অশেষ উপকার পৌঁছে দেওয়া সত্ত্বেও এমন অনেক এলাকা আছে যেখানে মানুষকে তার পরিচিত সংস্কৃতির পদ্ধতিই সাহায্য করতে পারে। এছাড়া কালোত্তীর্ণ পদ্ধতিগুলি (ভারতীয় চিকিৎসা পদ্ধতি এবং হোমিওপ্যাথি) স্বাস্থ্য ও কল্যাণের ক্ষেত্রে বহু অমীমাংসিত প্রশ্নের মীমাংসায় প্রকৃত অবদান রাখতে পারে। ভারতীয় চিকিৎসা পদ্ধতিগুলি এবং হোমিওপ্যাথি 'স্বাস্থ্য ও যত্ন' এর জন্য ঔষধের ন্যূনতম প্রয়োগ ও ঔষধহীন চিকিৎসার নজির রাখতে পারে। সমগ্র বিষয়টির প্রয়োজন আরও রাষ্ট্রীয় প্রযত্ন।

স্বাস্থ্যহীনতা হ'ল সামাজিক অসাম্য, অপুষ্টি, অর্ধপুষ্টি, মনুষ্যেতর জীবনযাত্রা, নিরাপদ পানীয় জল এবং অনাময়ের অভাব ইত্যাদির ফলশ্রুতি। চিকিৎসা প্রতিষ্ঠানের অভাবের চাইতেও শিক্ষার অভাব এক্ষেত্রে বেশি তাৎপর্য্যপূর্ণ। সেইসব অধিকাংশরোগ যেগুলি প্রতিষ্ঠানগত যত্নের বাইরেও নিবারণ—ব্যবস্থার দ্বারা আরোগ্য করা যায় সেগুলি না জানার পরিণতি।

এই ক্ষেত্রের অভিজ্ঞতা এটা সূচিত করে যে কেবলমাত্র বিভাগীয় ব্যবস্থাদি সামাজিক ন্যায় বিচারসহ সুস্বাস্থ্য সম্পর্কিত সমস্ত উপাদানগুলিকে প্রভাবিত করার পক্ষে যথেষ্ট নয়।

পশ্চিমবঙ্গ সরকার বর্তমানে সরকারি তহবিল থেকে স্বাস্থ্য ও চিকিৎসা সেবার বিপুল ব্যয়ভার বহন করে থাকেন। বিকেন্দ্রায়িত সামাজিক কার্যকলাপ এবং স্বচ্ছন্দে পরিচালিত বেসরকারি উদ্যোগের দ্বারা এটি পরিপূরণ করতে হবে। গ্রাম ও শহরাঞ্চলে নির্বাচিত পঞ্চায়েত সদস্য এবং স্থানীয় সংস্থার হাতে আরও অধিক প্রশাসনিক ক্ষমতা ও তহবিল তুলে দিয়ে উন্নয়ন পরিকল্পনা রচনা এবং তা কার্যে পরিণত করা এই দু'টিকে বিকেন্দ্রীভূত করা হচ্ছে। এটি কার্যকর করার জন্য দার্জিলিং জেলা বাদে প্রতিটি জেলায় জেলা পরিষদের সভাধিপতির নেতৃত্বে একটি জেলা কমিটি এবং শিলিগুড়ি মহকুমার মহকুমা-সভাধিপতির নেতৃত্বে শিলিগুড়ি মহকুমা স্বাস্থ্য কমিটি গঠন করা হয়েছে। উক্ত কমিটিগুলির হাতে পর্যাপ্ত আর্থিক ক্ষমতাও প্রদান করা হয়েছে। একইভাবে রাজ্য সরকার প্রাথমিক স্বাস্থ্য পরিষেবা সহ ন্যূনতম বুনিয়াদি পরিষেবা সম্পর্কিত প্রকল্পগুলি রূপায়ণের জন্য জেলা কমিটিগুলিকে ইতিমধ্যে কর্তৃত্ব প্রদান করেছেন। কিছু স্বাস্থ্য কেন্দ্রকে পঞ্চায়েত এবং অন্যান্য সংস্থার হাতে হস্তান্তরের পরীক্ষামূলক পদক্ষেপের প্রস্তাবটিও রাজ্য সরকারের বিবেচনাধীন। জন্ম-মৃত্যু নিবন্ধীকরণ পদ্ধতির ন্যায় আরও কিছু কাজকর্ম পঞ্চায়েতের হাতে হস্তান্তরিত করার প্রস্তাব রয়েছে। উপস্বাস্থ্যস্তরের স্বাস্থ্য প্রকল্প রূপায়ণে রাজ্য সরকার পঞ্চায়েতকে জড়িত করতে চান। অদূরভবিষ্যতে প্রতিটি পঞ্চায়েত

স্বাস্থ্য প্রকল্প রচনা এবং এর প্রয়োগ করতে সক্ষম হবে। আমাদের নিয়ত প্রচেষ্টার ফলে রাজ্যে বুনিয়াদি স্বাস্থ্যসূচকের মানের উন্নতি হয়েছে। ভারত সরকারের নমুনা নথিকরণ প্রক্রিয়ায় প্রাপ্ত তথ্যানুযায়ী ১৯৯৫ সালে এই রাজ্যের জন্মহার, মৃত্যুহার এবং শিশু মৃত্যুর হার হ'ল যথাক্রমে ২৩.৬ (হাজার প্রতি), ৭.৭ (হাজার প্রতি) এবং ৫৯ (হাজার প্রতি) যেখানে ভারতীয় গণ ছিল যথাক্রমে ২৮.৩, ৯.০ এবং ৭৪। প্রসঙ্গত উল্লেখ করা যায় যে দেশে ২০০০ সালের মধ্যে জন্মহার ২১, মৃত্যুহার—৯ এবং শিশুমৃত্যুর হার ৬০-এর লক্ষ্যমাত্রা অর্জনের জন্য লক্ষ্যমাত্রা ধার্য হয়েছে। রাজ্যে ইতিমধ্যেই মৃত্যুহার এবং শিশু মৃত্যুহারের এই লক্ষ্যমাত্রা পূরণ হয়েছে এবং আশা করা যায় ২০০০ সালের বহু আগেই জন্মহারের লক্ষ্যপূরণ সম্ভব হবে। লক্ষ্যপূরণের আত্মপ্রসাদে না ভুগে আমরা আমাদের প্রশাসনিক যন্ত্রকে উক্ত জাতীয় লক্ষ্যে পৌঁছে দেওয়ার জন্য সক্রিয় রেখেছি।

১৯৯৬ সালের জুলাই মাসে মুখ্যমন্ত্রীদের সম্মেলনে গৃহীত সুপারিশ অনুযায়ী ৭টি ন্যূনতম বুনিয়াদি পরিষেবার অন্যতম স্বাস্থ্য পরিষেবাকে সর্বোচ্চ অগ্রাধিকার ক্ষেত্র হিসাবে চিহ্নিত করা হয়েছে। ১৯৯৬-৯৭ সালে ন্যূনতম বুনিয়াদি পরিষেবা সম্পর্কিত প্রাথমিক স্বাস্থ্যরক্ষার প্রয়োগের জন্য বিভিন্ন জেলা কমিটিগুলিকে প্রয়োজনীয় অর্থ সরবরাহ করা হয়েছে।

তৃতীয় স্তরের হাসপাতালগুলিতে ভিড় কমানোর উদ্দেশ্যে জেলা, মহকুমা, রাজ্য সাধারণ, গ্রামীণ হাসপাতালগুলি এবং সুন্দরবন অঞ্চলের কয়েকটি নির্বাচিত স্বাস্থ্য কেন্দ্রগুলির উন্নয়নের জন্য ১৯৯৬ সালে আরম্ভমান বিশ্বব্যাঙ্কের সাহায্যপুষ্ট প্রকল্প রাজ্য স্বাস্থ্য উন্নয়ন প্রকল্প (২) এর অধীনে এক নিবিড় পরিকল্পনা গ্রহণ করা হয়েছে। বিশ্বব্যাঙ্ক সাহায্যপুষ্ট এই প্রকল্পের লক্ষ্য হচ্ছে দ্বিতীয় পর্যায়ের স্বাস্থ্য সংস্থাগুলির উন্নয়ন, যার ফলে এই কেন্দ্রগুলি তৃতীয়স্তরের সঙ্গে একটি দ্রুত, অতি প্রয়োজনীয় যোগাযোগ স্থাপন করতে পারে এবং সমগ্র প্রাথমিক স্বাস্থ্যরক্ষা কার্যক্রমকে ফলদায়ী আরোগ্যকর সাহায্য প্রদান করতে পারে।

হাসপাতালগুলিতে, বিশেষত গ্রামীণ এলাকায় চিকিৎসকের ঘাটতি পূরণের উদ্দেশ্যে জনসেবা আয়োগের মাধ্যমে চিকিৎসক নিয়োগ ব্যতীত গ্রামীণ জনগণের নিকট প্রাথমিক স্বাস্থ্য রক্ষার সুবিধাগুলি প্রসারিত করার জন্য স্বাস্থ্যদপ্তর চুক্তি ভিত্তিক চিকিৎসক নিয়োগের নীতি গ্রহণ করেছেন। উচ্চতম ন্যায়ালয়ের সিদ্ধান্ত অনুসারে সঙ্কটাপন্ন রোগী, অন্যান্য বিপদাপন্ন রোগীদের ভর্তি এবং তাদের চিকিৎসার ব্যবস্থার জন্য হাসপাতাল পরিষেবাকে আরও সুসংবদ্ধ করতে হবে। উচ্চতম ন্যায়ালয়ের নির্দেশগুলিকে কার্যে রূপান্তরিত করার জন্য সঙ্কটকালে যাতে একে অপরকে সাহায্য করতে পারে সেজন্য হাসপাতাল পরিষেবাকে আরও জোরদার করা হয়েছে। অতীতের মতো এখনও স্বাস্থ্যদপ্তর স্বাস্থ্য সুরক্ষা বিষয়ে প্রতিরোধ ব্যবস্থাদির উপরই জোর দিচ্ছেন যদিও এই দপ্তর জনস্বাস্থ্য বিষয়ক নানা জাতীয় প্রকল্প রূপায়িত করেছেন। রাজ্যের নিজস্ব কার্যক্রম যথা আন্ত্রিক, হেপাটাইটিস ও অন্যান্য সংক্রামক রোগের নিয়ন্ত্রণের জন্য বিশেষ জোর দেওয়া হয়েছে। ভয়াবহ মারাত্মক রোগ, যেমন 'এইডস', ক্যানসার ইত্যাদি রোগের বিরুদ্ধে জনসাধারণের মধ্যে সচেতনতা বৃদ্ধির প্রয়াস ছাড়াও সম্ভাব্য প্রতিষেধক ব্যবস্থাও নেওয়া হয়েছে।

এই রাজ্যে চিকিৎসা শিক্ষা ব্যবস্থা আধুনিকীকরণের উদ্দেশ্যে একটি পৃথক চিকিৎসা অধিকার চালু করা হয়েছে। আরও উন্নতমানের শিক্ষা দানের জন্য শিক্ষা প্রতিষ্ঠানসমূহের সহিত সংশ্লিষ্ট হাসপাতালগুলিতে প্রয়োজনীয় সরঞ্জামাদিতে সুসজ্জিত করা হচ্ছে। শিক্ষা প্রতিষ্ঠানসমূহে প্রয়োজনীয় শিক্ষকের সংখ্যা বৃদ্ধি ছাড়াও পাঠাগার এবং গবেষণাগারের সুযোগ বৃদ্ধির ব্যবস্থা নেওয়া হয়েছে। কতকগুলি অন্যান্য বিষয়ে স্নাতকোত্তর শিক্ষাক্রম চালুর বিষয়টি বিবেচনাধীন রয়েছে। ডাক্তার, সেবিকা এবং বিভিন্ন স্তরের চিকিৎসা সহায়ক কর্মিদের মধ্যে দক্ষতা এবং তৎপরতা বাড়ানোর জন্য বিশেষ ব্যবস্থার উপর জোর দেওয়া হয়েছে। সমস্ত শ্রেণীর কর্মীর মধ্যে নিয়মিত প্রশিক্ষণ দেওয়ার উদ্দেশ্যে এই বিভাগ কর্তৃক ইনস্টিটিউট অফ হেলথ অ্যান্ড ফ্যামিলি ওয়েলফেয়ার প্রতিষ্ঠিত হয়েছে। পাস্তুর ইনস্টিটিউট ও স্কুল অফ ট্রপিক্যাল মেডিসিনের সংশ্লিষ্ট গবেষণাগার, স্টেট ড্রাগ কন্ট্রোল অ্যান্ড রিসার্চ ল্যাবরেটরি, কেন্দ্রীয়, কম্বাইন্ড ল্যাবরেটারী উন্নতির জন্য ব্যবস্থা নেওয়া হয়েছে।

**প্রাথমিক স্বাস্থ্য সুরক্ষা ঃ**

গ্রাম পঞ্চায়েত স্তরে অবস্থিত উপাস্বাস্থ্য কেন্দ্রগুলি হচ্ছে জনসাধারণের স্বাস্থ্য সংক্রান্ত ব্যবস্থা গ্রহণের বুনিয়াদি প্রতিষ্ঠান। প্রয়োজনে ঐ প্রতিষ্ঠানই প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রের সহিত যোগাযোগ রক্ষা করে। আশা করা যায় যে পঞ্চায়েতের নেতৃত্বেই এই প্রতিষ্ঠানগুলির কাজকর্মের উন্নতি ঘটবে। প্রধানত গ্রামীণ জনসাধারণের জন্য বিগত বছরগুলিতে পশ্চিমবঙ্গের যে বৃহদায়তন ও সুবিস্তৃত পরিকাঠামো গড়ে উঠেছে তার মধ্যে আছে ৮,১২৬টি উপস্বাস্থ্য কেন্দ্র, ১,২৫৯টি প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্র, ৯৮টি গ্রামীণ হাসপাতাল এবং ৬০টি অন্যান্য হাসপাতাল। সেইজন্য স্বাস্থ্য ও পরিবার কল্যাণ দপ্তর এই সমস্ত চিকিৎসা কেন্দ্রগুলির অপরিকল্পিতভাবে সংখ্যা বৃদ্ধি না করে এর গুণগত মান বৃদ্ধির উপর জোর দিয়েছে। খুব শীঘ্রই ৭টি স্বাস্থ্যকেন্দ্রের উন্নয়ন ঘটিয়ে মহকুমা হাসপাতালে উন্নীত করা হবে। পুরুলিয়া ও তুফানগঞ্জ মানসিক হাসপাতালের শয্যা সংখ্যা বাড়ানো হয়েছে। ১৯৯৬-৯৭ সালে ১২টি প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্র, ব্লক স্বাস্থ্য কেন্দ্রের সারানো ও নবীকরণের জন্য প্রয়োজনীয় অর্থ মঞ্জুর করা হয়েছে। ঐ সালেই ৬টি প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র ও একটি গ্রামীণ হাসপাতালে যক্ষা বিভাগ চালু হয়েছে। আগামী বছরগুলিতে ইতিপূর্বে অনুমোদিত প্রকল্পগুলি সম্পূর্ণ করার লক্ষ্যে বিশেষ জোর দেওয়া হবে বলে স্থির হয়েছে।

যে সব স্বাস্থ্যকেন্দ্রের গৃহনির্মাণ সম্পূর্ণ অথবা প্রায় সম্পূর্ণ সে সকল স্থানে ঐ স্বাস্থ্যকেন্দ্রগুলি চালু করা হবে। যে সকল স্বাস্থ্যকেন্দ্রর ভগ্নপ্রায় অবস্থায় আছে সেগুলি নির্মাণ অথবা পুনর্নির্মাণ করা হবে। এ ধরনের কিছু ঘরবাড়ি, স্বাস্থ্যকেন্দ্র ও আনুসঙ্গিক কাজকর্ম চালানোর জন্য গ্রহণযোগ্য শর্তে সমাজের উৎসাহী প্রতিষ্ঠানসমূহকে হস্তান্তরিত করা যেতে পারে। এছাড়া কর্মীসংখ্যার বৃদ্ধির উপর বিশেষত ব্লক প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রের কর্মীসংখ্যা বৃদ্ধির উপর জোর দেওয়া হবে। প্রতিটি কেন্দ্রে যন্ত্রপাতির প্রয়োজনীয় সংরক্ষণ, ঔষধপত্রের যথাযথ যোগান, বিশেষ করে জরুরি প্রয়োজনে জীবনদায়ি ঔষধের যোগান এবং অন্যান্য পরিকাঠামোগত প্রয়োজন মেটানোর উপর জোর দেওয়া হয়েছে। জেলা স্বাস্থ্য কমিটির নেতৃত্বে

প্রাথমিক স্বাস্থ্য সুরক্ষা প্রকল্পগুলির রূপায়ণে জনসাধারণ, বেসরকারি প্রতিষ্ঠান, গণসংগঠনসমূহের অংশগ্রহণ অদূর ভবিষ্যতে ভাল ফল দেবে বলে আশা করা যায়।

লোক সেবা আয়োগের মাধ্যমে ইতমধ্যেই পশ্চিমবঙ্গের স্বাস্থ্যকৃতকের জন্য ৬০০ জন চিকিৎসক নিয়োগের বিষয়ে লোক সেবা আয়োগকে অনুরোধ করা হয়েছে। আরও ২৭৮ জন চিকিৎসককে প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রে চুক্তির ভিত্তিতে নিয়োগ করা হয়েছে। অপর একটি আদেশবলে বিভিন্ন জেলায় চুক্তির ভিত্তিতে ১৮০ জন চিকিৎসকের নিয়োগের আদেশ দেওয়া হয়েছে।

**রাজ্যে স্বাস্থ্য ব্যবস্থা ঃ**

উন্নয়ন প্রকল্প—২

১৯৯৬ সালে বিশ্বব্যাঙ্কের সহায়তায় ৭০১ কোটি টাকার "রাজ্য স্বাস্থ্য ব্যবস্থা উন্নয়ন প্রকল্প—২" নামের একটি প্রকল্প ৫ বৎসরের জন্য চালু করা হয়েছে। এই প্রকল্পের মূল উদ্দেশ্য হ'ল মধ্যমস্তরের হাসপাতালসহ নিম্নলিখিত বিষয়সমূহের উন্নতি বিধান—

(ক) পরিচালন ব্যবস্থার উন্নয়ন এবং প্রাতিষ্ঠানিক উন্নয়ন।

(খ) প্রাথমিক স্তরের স্বাস্থ্য পরিষেবার গুণগতমান উন্নয়ন ও কার্যকারিতা বৃদ্ধি।

(গ) সুন্দরবন অঞ্চলে প্রাথমিক স্বাস্থ্য ব্যবস্থার উন্নয়ন।

(ঘ) জনসাধারণের সহিত নিবিড় যোগাযোগ সাধন।

সুন্দরবন এলাকার ৩৬টি প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র সহ ১৭০টি রাজ্য সাধারণ হাসপাতাল ও জেলা মহকুমা ও গ্রামীণ হাসপাতাল এই প্রকল্পের অন্তর্ভুক্ত। স্বাস্থ্য ও পরিবার কল্যাণ দপ্তরের পরামর্শ ও নিয়ন্ত্রণাধীনে ক্ষমতার বিকেন্দ্রীকরণের দ্বারা নীতি নির্ধারণে জনগণের অংশ গ্রহণ সুনিশ্চিত করতে জেলা সভাধিপতির সভাপতিত্বে জেলা স্বাস্থ্য কমিটি এবং শিলিগুড়ি মহকুমা সভাধিপতির সভাপতিত্বে শিলিগুড়ি মহকুমা স্বাস্থ্য কমিটি গঠন করে যথেষ্ট প্রশাসনিব ও আর্থিক ক্ষমতা প্রদান করা হয়েছে যাতে জেলাস্তরে এই প্রকল্পটির সুষ্ঠু রূপায়ণ সম্ভব হয়। ব্যবহারকারিদের—দেয় অর্থের পর্যালোচনা ও সুপারিশ প্রদানের জন্য একটি কমিটি গঠন করা হয়েছে।

সময়মতো যথাযথ স্বাস্থ্য পরিষেবা ও হাসপাতালগুলির সুষ্ঠু রক্ষণাবেক্ষণের জন্য জেলা স্বাস্থ্য কমিটি ও পি. ডবলু. ডি. বিভাগের সঙ্গে আলোচনার ভিত্তিতে একটি কার্যকর ব্যবস্থা গ্রহণ করা হয়েছে।

বর্তমানে কর্মী পরিসংখ্যান বিষয়ে একটি সমীক্ষা চলছে এবং তাদের সুপারিশমতো স্বাস্থ্য পরিষেবার জন্য যথাযথ ও যোগ্য কর্মী নিয়োগের ব্যাপারে প্রশাসনিক ব্যবস্থা নেওয়া হবে।

আগামী এক বৎসরের জন্য চিকিৎসার ছোটখাট সরঞ্জাম, ঔষধ ও অন্যান্য জিনিস ক্রয় এবং অ্যাম্বুলেন্স, গাড়ি ও জেনারেটর ভাড়ার জন্য প্রয়োজনীয় অর্থ ইতিমধ্যেই জেলা স্বাস্থ্য

কমিটিগুলিকে মঞ্জুর করা হয়েছে।

আগামী ৬ মাসের জন্য গাড়ি ও অ্যাম্বুলেন্স পরিচালনা খরচ বাবদ প্রয়োজনীয় অর্থ জেলা স্বাস্থ্য কমিটিকে মঞ্জুর করা হয়েছে।

**জনস্বাস্থ্য কার্যক্রম ঃ**

রোগ প্রতিরোধ এবং স্বাস্থ্য সুরক্ষা বিধির উন্নতির জন্য ভারত সরকারের সহযোগিতায় ম্যালেরিয়া, কালাজ্বর, জাপানি এনকেফেলাইটিস, যক্ষ্মা, ফাইলেরিয়া, কুষ্ঠ, অন্ধত্ব, আয়োডিন অভাবজনিত অসুস্থতা, আর্সেনিক ঘটিত সমস্যা ইত্যাদি রোগ নিরাময় ও নিয়ন্ত্রণের উদ্দেশ্যে কতকগুলি জনস্বাস্থ্য কার্যক্রম রাজ্য সরকার বাস্তবায়িত করছেন। এগুলির মধ্যে কুষ্ঠ, অন্ধত্ব এবং আয়োডিন অভাবজনিত অসুস্থতা নিয়ন্ত্রণ কার্যক্রমের সমস্ত ব্যয় ভারত সরকার বহন করেন। অন্যান্য কার্যক্রমের ব্যয়ভার রাজ্য সরকার এবং ভারত সরকার আধাআধি হিসাবে বহন করেন। এছাড়া অন্যান্য কার্যক্রম যথা আন্ত্রিক, হেপাটাইটিস ইত্যাদি রোগ নিয়ন্ত্রণের ব্যয়ভার রাজ্য সরকারের।

রাজ্যে ম্যালেরিয়া রোগের প্রার্দুভাব সম্পর্কে রাজ্য সরকার অবহিত আছেন এবং এই সমস্যা যথাযথভাবে মোকাবিলা করার জন্য বেশ কিছু ব্যবস্থা অবলম্বন করেছেন। অবস্থার পর্যালোচনা এবং প্রয়োজনীয় পদক্ষেপ সম্বন্ধে সুপারিশ করার জন্য রাজ্য স্তরে একটি কমিটি গঠন করা ছাড়া জনসাধারণের মধ্যে সচেতনতা বৃদ্ধির উদ্দেশ্যে জনপ্রিয় প্রচার মাধ্যমগুলির সাহায্য নেওয়া হয়েছে এবং সংক্রমিত এলাকায় ম্যালেরিয়া কীটনাশক স্প্রে কাজের উপর জোর দেওয়া হয়েছে। কলকাত পৌর এলাকায় পুরনিগমের পূর্ণ সহযোগিতায় এই রোগের প্রতিরোধ ও নিয়ন্ত্রণের কাজ করা হচ্ছে। কালাজ্বরের রোগজীবাণু নির্ণয়ের জন্য "স্কুল অব ট্রপিক্যাল মেডিসিন'কে জোরদার করা ছাড়াও মালদা, বর্ধমান, উত্তরচব্বিশ পরগনা, দক্ষিণ চব্বিশ পরগনা এবং উত্তরবঙ্গ মেডিক্যাল কলেজের রোগ নির্ণায়ক রসায়নাগার স্থাপনের ব্যবস্থা নেওয়া হয়েছে। ১৯৯৬ সালে এই রোগে কম মৃত্যু হয়েছে। বাঁকুড়া, বর্ধমান ও মেদিনীপুর জেলার রোগ অধ্যুষিত কিছু ব্লকে জাপানি এনকেফেলাইটিস রোগের নিয়ন্ত্রণের জন্য পাঁচ থেকে দশ বছরের শিশুদের মধ্যে টিকাদান কর্মসূচি নেওয়া হয়েছে এবং এর ফলে ১৯৯৬ সালে এই রোগে আক্রান্ত ও মৃতের সংখ্যা পূর্ববর্তী বছরের তুলনায় কম।

কুষ্ঠরোগ নিরাময়ের জন্য বিশেষ 'মাল্টি ড্রাগ থেরাপি' পদ্ধতি কলকাতা সহ অন্যান্য জেলায় চালু হয়েছে। ১৯৯১ সালে যেখানে প্রতি হাজার জনের মধ্যে কুষ্ঠ রোগীর সংখ্যা ছিল ৩, সেখানে ১৯৯৬ সালে এই সংখ্যা কমে দাঁড়িয়েছে ০.৭।

জেলা অন্ধত্ব নিয়ন্ত্রণ সোসাইটিগুলির মাধ্যমে জাতীয় অন্ধত্ব নিয়ন্ত্রণ কার্যক্রম বাস্তবায়িত করা হচ্ছে। এই কর্মসূচির কার্যকারিতা বৃদ্ধির উদ্দেশ্যে প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র জেলা হাসপাতাল ও মেডিক্যাল কলেজগুলির উন্নতিবিধান এবং কেন্দ্রীয় ও জেলাস্তরে ভ্রাম্যমান কেন্দ্রগুলি স্থাপনের ব্যবস্থা নেওয়া হয়েছে। ১৯৯৬-৯৭ সালের জন্য কেন্দ্রীয় সরকার কর্তৃক নির্ধারিত ১.৫০ লক্ষ ছানি-অপারেশন লক্ষ্যমাত্রার মধ্যে ১৯৯৬ সালের নভেম্বর মাসের মধ্যেই ৯২,৭৩৪টি

করা হয়েছে। জাতীয় যক্ষ্মা নিয়ন্ত্রণ কার্যক্রমের পাশাপাশি নিবিড় চিকিৎসার সুবিধার্থে থুতু পরীক্ষার মাধ্যমে যক্ষ্মা রোগ নির্ণয়ের জন্য পরিবর্তীত ব্যবস্থার উপর গুরুত্ব দেওয়া হয়েছে। পরিবর্তীত জাতীয় যক্ষ্মা নিয়ন্ত্রণ কার্যক্রমের অধীনে যে.পরীক্ষামূলক পরকল্প মুর্শিদাবাদ জেলার সাগরদিঘি ব্লক ও হুগলি জেলার চন্দননগর মহকুমায় গ্রহণ করা হয়েছিল তাতে সফলতা পাওয়া গেছে। বিশ্ববাস্তবায়িত করার উদ্দেশ্যে। ১৯৯৬-৯৭ সালে ২০,৫০০টি থুতু পরীক্ষার লক্ষ্যমাত্রার মধ্যে ৪০,৬৫৯টি পরীক্ষা ইতিমধ্যে হয়েছে। চারটি সার্ভে ইউনিট, দশটি নিয়ন্ত্রণ ইউনিট এবং তিনটি চিকিৎসালয়ের মাধ্যমে জাতীয় ফাইলেরিয়া নিয়ন্ত্রণ কার্যক্রম রূপায়িত হচ্ছে। এই রোগের প্রাদুর্ভাব এখন কমের দিকে।

গলগন্ড রোগ প্রতিহত করার জন্য এই রাজ্যে মনুষ্য খাদ্য হিসাবে আয়োডিনমুক্ত লবণ বিক্রয় নিষিদ্ধ করা হয়েছে। আয়োডিনযুক্ত লবণের ব্যবহার জনপ্রিয় করার উদ্দেশ্যে জনসাধারণ বিশেষত গ্রামাঞ্চলে বসবাসকারিদের মধ্যে ব্যাপক প্রচারের ব্যবস্থা করা হয়েছে।

আরও একটি মারাত্মক রোগ হেপাটাইটিস রোগের জীবাণু নির্ণয়ের জন্য বারাসত সদর হাসপাতাল, কৃষ্ণনগর সদর হাসাপাতাল এবং মেদিনীপুর সদর হাসপাতালের তিনটি রসায়নাগার স্থাপনের ব্যবস্থা নেওয়া হয়েছে। অন্যান্য জেলা-হাসপাতালগুলিতেও অনুরূপ সুযোগ সৃষ্টির জন্য ব্যবস্থাদি নেওয়া হয়েছে। কলকাতার ও বাইরের শিক্ষাদানেরত হাসপাতালগুলির চিকিৎসক, সেবিকা ও অন্যান্যদের যারা চিকিৎসাকালীন এই রোগে আক্রান্ত হতে পারেন তাদের টিকাদানের ব্যবস্থা নেওয়া হয়েছে।

মালদা, মুর্শিদাবাদ, নদীয়া, বর্ধমান, হুগলি, হাওড়া, উত্তর চব্বিশ পরগনা ও দক্ষিণ চব্বিশ পরগনা—এই আটটি জেলার—৬১টি ব্লকের পানীয় জলের আর্সেনিক সংক্রমণ হেতু ভীষণ স্বাস্থ্য বিষয়ক সমস্যা সৃষ্টি হয়েছে, স্কুল অফ ট্রপিক্যাল মেডিসিনে অবস্থিত বর্তমান কেন্দ্রটি ছাড়াও এস. এস. কে. এম. হাসপাতালে বহির্বিভাগীয় ও অন্তর্বিভাগীয় ব্যবস্থাসহ আরও একটি আর্সেনিক কেন্দ্র খোলা হয়েছে। যে সমস্ত জেলায় এই সংক্রমণ হয়েছে সেখানে কর্মরত চিকিৎসক ও চিকিৎসা-সহযোগী ব্যক্তিদের জন্য একটি শিক্ষণ কার্যক্রম রচনা করা হয়েছে। যাতে জেলাস্তরে এই বিষয়ে প্রশিক্ষণ দেওয়া যায় সেই উদ্দেশ্যে প্রধান প্রশিক্ষকের একটি দলকে বিশেষভাবে প্রশিক্ষণ দেওয়া হয়েছে। ফ্লুওরাইড সংক্রমণ এবং এর সাথে সংশ্লিষ্ট অন্যান্য স্বাস্থ্য বিষয়ক সমস্যার বিষয় যা উল্লেখিত হচ্ছে সে বিষয়ে এই বিভাগ সজাগ দৃষ্টি রাখছে।

**পরিবার কল্যাণ, মাতৃ ও শিশু স্বাস্থ্য পরিচর্যা ঃ**

পরিবার কল্যাণ কর্মসূচির গুরুত্ব অনেক বৃদ্ধি পেয়েছে, যেহেতু এই কর্মসূচি মহিলাদের, পরিবারের এবং সমাজের আত্মমর্যাদার সঙ্গে জড়িত। আরোপিত লক্ষ্যমাত্রা বিহীন যে নূতন দৃষ্টিভঙ্গি গ্রহণ করা হয়েছে তার এটাই মূল কথা। এই কার্যক্রমের সার্বিক লক্ষ্য হল বিবাহিত দম্পতিদের মধ্যে জন্মহার এবং শিশু স্বাস্থ্য পরিচর্যার ধারণাটি গ্রহণ করতে উদ্বুদ্ধ করা এবং জনসাধারণের জন্য নানা ধরনের জন্ম-নিয়ন্ত্রণমূলক পরিষেবা সুনিশ্চিত করা। মাতা ও শিশুর স্বাস্থ্য পরিচর্যার কর্মসূচিটিও এই পরিবার কল্যাণ পরিষেবার সঙ্গে ওতপ্রোতভাবে যুক্ত।

এই রাজ্যে পরিবার কল্যাণ কর্মসূচির সার্থকভাবে রূপায়ণের জন্য যে কর্মসূচি গ্রহণ করা হয়েছে তার বৈশিষ্ট্য হল ঃ—

(১) জন-সচেতনা বৃদ্ধির উদ্দেশ্যে সর্বপ্রকার জন-সংযোগের মাধ্যম ব্যবহার করা। স্বাস্থ্য কর্মী, অঙ্গনওয়াড়ি, সাক্ষরতা-কর্মী ও অন্যান্য স্বেচ্ছা সংস্থার সহযোগিতায় প্রতিটি গৃহের সঙ্গে কার্যকর সংযোগ রক্ষা করার ব্যবস্থা নেওয়া হয়েছে।

(২) ব্যক্তিগত যোগাযোগের মাধ্যমে প্রতিটি দম্পতিকে উদ্বুদ্ধ করার ব্যবস্থা নেওয়া হয়েছে।

(৩) জনসাধারণের পরত্যেকের কাছে পরিবর পরিকল্পনা ও শিশু-মাতৃ স্বাস্থ্য পরিচর্যার কর্মসূচি পৌঁছে দেবার ব্যবস্থা গ্রহণ করা হয়েছে।

(৪) তৃণমূলস্তরে নির্বাচিত প্রতিনিধি এবং বে-সরকারি স্বেচ্ছাকারি স্বেচ্ছাসেবী সংস্থাগুলিকে জনিত করা হয়েছে।

ভারত সরকার পরিচালিত সর্বভারতীয় নমুনা নথিকরণ প্রক্রিয়ায় ১৯৯৫ সালের গুরুত্বপূর্ণ স্বাস্থ্যসূচক সম্পর্কে যে প্রাথমিক প্রতিবেদন সম্প্রতি প্রকাশিত হয়েছে তা থেকে দেখা যায় যে এই রাজ্যে উপরোক্ত কর্মসূচিতে লক্ষ্যণীয় অগ্রগতি ঘটেছে। দু'হাজার সালের মধ্যে দেশের জন্মহার ২১, মৃত্যুহার ৯ এবং শিশু মৃত্যুর হার ৬০-এ হ্রাস করার কর্মসূচি নেওয়া হয়েছে। মৃত্যুহার এবং শিশু-মৃত্যুর হার লক্ষ্যণীয়ভাবে হ্রাস করা সম্ভব হয়েছে। সেখানে সর্বভারতীয় মৃত্যুর হার ছিল ৯ সেখানে পশ্চিমবঙ্গে তা হ্রাস পেয়ে হয়েছে ৭.৭ এবং যেখানে সর্বভারতীয় শিশু-মৃত্যুর হার ছিল ৭৪, সেখানে পশ্চিমবঙ্গ এই হার ৫৯। ১৯৯৫ সালে সর্ব-ভারতীয় জন্মহার যেখানে ২৮.৩ সেখানে পশ্চিমবঙ্গে এই হার ছিল ২৩.৬।

এ রাজ্যে পরিবার কল্যাণ কর্মসূচির প্রচার ও উৎকর্ষতা বৃদ্ধি, সার্বিক টিকা দান কর্মসূচি মাতা ও শিশু কল্যাণ প্রকল্প এবং মাতৃত্ব সুরক্ষিত করার কর্মসূচির উপর যে গুরুত্ব রয়েছে তা অব্যাহত থাকবে।

সারাদেশের পরিবার কল্যাণ কর্মসূচির অঙ্গ হিসাবে মাতৃত্ব ও শিশু স্বাস্থ্যরক্ষা প্রকল্পটিকে অন্তর্ভুক্ত করার যে নীতি গ্রহণ করা হয়েছে তার সঙ্গে সামঞ্জস্য রেখে আমাদেরও এই কর্মসূচি রূপায়িত করা হবে।

শিশু অকাল মৃত্যু রোধ, নিরাপদ মাতৃত্ব এবং পরিবার পরিকল্পনা ব্যতীত মাতৃত্ব ও শিশু স্বাস্থ্য সম্পর্কিত দৃষ্টিভঙ্গি (ক) মাতৃত্ব এবং পাঁচ বৎসর বয়স্ক শিশু মৃত্যু ও শিশুজড়ত্ব (খ) মাতৃত্বের যৌনপথের সংক্রমণ (গ) যৌনতাসংক্রমণ ঘটিত রোগ ও এইড্স এই বিষয়গুলি হ্রাস করার উপর সরাসরি গুরুত্ব দেওয়া হচ্ছে। দেশ থেকে পোলিও রোগ নির্মূল করার সর্ব্বভারতীয় কর্মসূচির অঙ্গ হিসাবে এই রাজ্যে ১৯৯৬-৯৭ আর্থিক বছরে ৭ই ডিসেম্বর ও ১৮ই জানুয়ারি ০-৫ বছর বয়ঃক্রমের সব শিশুদের নিয়ে একটি বিশেষ পালস পোলিও প্রতিষেধক কর্মসূচি রূপায়িত হয়েছে। ৭ই ডিসেম্বর ১৯৯৬ সালে ৮৯ শতাংশ এবং ১৮ই জানুয়ারি ১৯৯৭ সালে ৯১ শতাংশ শিশুকে পোলিও প্রতিষেধক দেওয়া হয়েছিল।

প্রাথমিক স্বাস্থ্য পরিচর্যা, পরিবার পরিকল্পনা এবং শিশু ও মাতৃস্বাস্থ্য পরিচর্যা সুনিশ্চিত করার লক্ষ্যে কয়েকটি বিশেষ কর্মসূচি চালু করা হয়েছে।

(১) বিশ্বব্যাঙ্কের সহায়তা গৃহীত অষ্টম ভারতীয় জনসংখ্যা প্রকল্পটি সি. এম. ডি. এ. এলাকার অর্থনৈতিক অনগ্রসর শ্রেণীভুক্ত ৩৮ লক্ষ জনসাধারণকে নিয়ে রূপায়িত হচ্ছে। এই প্রকল্পের লক্ষ্য হল 'কমিউনিটি' স্বাস্থ্য কর্মিদের মাধ্যমে স্বাস্থ্য পরিচর্যার বিষয়টির উন্নতিসাধন করা। পরিবার পরিকল্পনা এবং মাতৃত্ব ও শিশুস্বাস্থ্য সুরক্ষার সুযোগাদি পৌছে দেওয়া এবং পুষ্টিকর খাদ্য সম্পর্কে জনগণকে অবহিত করা।

(২) মালদহ ও মুর্শিদাবাদ জেলায় ৩৫টি নির্বাচিত স্বাস্থ্যকেন্দ্রে কেন্দ্রীয় সরকারের সোশ্যাল সেফটি নেটওয়ার্ক প্রকল্পটি রূপায়িত করার ব্যবস্থা নেওয়া হয়েছে। এই প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রগুলিতে শিশু ও মাতৃ-স্বাস্থ্য পরিচর্যার উদ্দেশ্যে কর্ম্মশিক্ষণ, বিশেষ প্রচার ব্যবস্থা এবং কিছু নূতন নূতন সুযোগ সুবিধা দেওয়ার ব্যবস্থা নেওয়া হয়েছে।

(৩) ব্রিটিশ সরকারের 'ও, ডি, এ'-র সহযোগিতায় মালদা, উত্তর দিনাজপুর ও দক্ষিণ দিনাজপুর জেলায় মাতৃত্ব ও শিশু স্বাস্থ্য-পরিচর্যার উন্নতিবিধানের জন্য একটি বিশেষ কর্মসূচি প্রণয়ন করা হচ্ছে।

**ভারতীয় চিকিৎসা ব্যবস্থা ও হোমওপ্যাথি ঃ**

আধুনিক চিকিৎসা পদ্ধতির পরিপূরক হিসাবে এই রাজ্যে ভারতীয় ভেষজবিদ্যা ও হোমিওপ্যাথি বিশেষত গ্রামীণ এবং অনগ্রসর এলাকার বিশাল জনগণের চিকিৎসার সুবিধা প্রদানের ক্ষেত্রে তার শ্রেয়তা প্রমাণ করেছে। যোগ্যতাসম্পন্ন হোমিওপ্যাথি চিকিৎসকের প্রয়োজন মেটানোর জন্য সরকার চারটি হোমিওপ্যাথিক মেডিক্যাল কলেজ অধিগ্রহণ করেছেন এবং ২টি বেসরকারি ডিপ্লোমা কলেজ বর্ধমান ও বেঙ্গল হোমিওপ্যাথিক মেডিক্যাল কলেজকে স্নাতক পর্যায়ে উন্নীত করা হয়েছে। এই বিভাগ বাধ্যতামূলক সঙ্গতির সীমার মধ্যেই পূর্বেকার ডিপ্লোমা কলেজগুলিকে উন্নীত করতে সামাজিক প্রতিষ্ঠানগুলিকে উৎসাহিত করার চেষ্টা করবে। বর্তমানে এই রাজ্যে ৩০৫টি রাজ্য হোমিওপ্যাথিক চিকিৎসালয় আছে। এছাড়াও ব্লক পর্যায়ের ১০৫টি স্বাস্থ্য কেন্দ্র এবং ১৩৫টি উপ-স্বাস্থ্যকেন্দ্রে হোমিওপ্যাথিক চিকিৎসক রয়েছেন। বর্তমানে গ্রামাঞ্চলে ৪৮৮টি গ্রামপঞ্চায়েত হোমিওপ্যাথিক চিকিৎসালয় রয়েছে যা গ্রামীণ লোকদের চিকিৎসার সুযোগ করে দিয়েছে। বর্তমানে নূতন কেন্দ্রের সংখ্যা বৃদ্ধি না করে ইতিমধ্যে স্থাপিত কেন্দ্রের গুণগত মান বজায়ের উপর বেশি জোর দেওয়া হয়েছে। কলকাতা হোমিওপ্যাথিক মেডিক্যাল কলেজ হাসপাতাল বিল্ডিংয়ের ব্যাপক সংস্কারের ব্যবস্থা করা হয়েছে এবং ডুমুরজলায় মহেশ ভট্টাচার্য হোমিওপ্যাথিক মেডিক্যাল কলেজের নূতন হাসপাতাল বিল্ডিং নির্মাণের কাজ সম্পূর্ণ করার ব্যবস্থা নেওয়া হয়েছে। হোমিওপ্যাথিক মেডিক্যাল অফিসার এবং হোমিওপ্যাথিক মেডিক্যাল কলেজ ও হাসপাতালে কর্মরত অন্যান্য কর্মীদের কাজের সঠিক রূপায়ণের জন্য একটি নতুন কার্য তালিকা চালু করা হয়েছে। জয়েন্ট এন্ট্রান্স পরীক্ষার মাধ্যমে হোমিওপ্যাথিক

স্নাতক কলেজে ছাত্র ভর্তি করা হবে। আগামী বছরে আমাদের মুখ্য লক্ষ্য হবে হোমিওপ্যাথিক কলেজগুলিতে শিক্ষকের শূন্য পদগুলি পূরণ এবং হোমিওপ্যাথিক চিকিৎসালয়ের সংখ্যা বৃদ্ধি এবং শিক্ষা ও স্বাস্থ্য পরিচর্যার উন্নতি প্রচেষ্টা পর্যায়ক্রমে অব্যাহত থাকবে। হোমিওপ্যাথির ক্ষেত্রে স্নাতকোত্তর পর্যায়ের শিক্ষা এবং ফার্মাসি কোর্স প্রবর্তন করার ব্যাপারটি সরকারের বিশেষ বিবেচনাধীন রয়েছে। আগামী দিনে হোমিওপ্যাথি অধিকার (ডাইরেকটোরেট) প্রশাসনিক দিক থেকে আরও শক্তিশালী ও কার্যকর করার উদ্যোগ গ্রহণ করা হবে।

পশ্চিমবঙ্গে আয়ুর্ব্বেদ শিক্ষার ক্ষেত্রে জে. বি. রায় রাজ্য আয়ুর্ব্বেদ মেডিক্যাল কলেজ ও হাসপাতাল নামে একমাত্র হাসপাতাল থেকে স্নাতকস্তরে ডিগ্রি বি. এ. এম. এস. প্রদান করা হয়। এই ক্ষেত্রে প্রতি বছর জয়েন্ট এন্ট্রান্স পরীক্ষার মাধ্যমে ৬০ জন ছাত্রছাত্রীকে ভর্তি করা হয়। বর্তমানে শ্যামাদাস বৈদ্যশাস্ত্রপীঠে "ইনস্টিটিউট অব পোস্ট গ্রাজুয়েট আয়ুর্ব্বেদিক এডুকেশন অ্যান্ড রিসার্চ" নামে স্নাতকোত্তর ভেষজ প্রতিষ্ঠান প্রতি বছর বারো-তেরো জন ছাত্র স্নাতকোত্তর পর্যায়ের চারটি বিভাগে ভর্তি হয়। বিশ্বানাথ আয়ুর্ব্বেদ মহাবিদ্যালয়ের ফার্মাসি কোর্স নিয়ে পড়াশোনার জন্য প্রত্যেক বছর ৩০ জন ছাত্র ভর্তি হওয়ার ব্যবস্থা রয়েছে। ৩০৯ শয্যাবিশিষ্ট জে. বি. রায় স্টেট আয়ুর্ব্বেদিক মেডিক্যাল কলেজ হাসপাতাল, শ্যামাদাস বৈদ্যশাস্ত্রপীঠে ইনস্টিটিউট অফ পোস্ট গ্রাজুয়েট আয়ুর্ব্বেদিক এডুকেশন অ্যান্ড রিসার্চ এবং বিশ্বনাথ আয়ুর্ব্বেদ মহাবিদ্যালয়গুলিতে অন্তর্বিভাগীয় আয়ুর্ব্বেদ চিকিৎসার সুযোগ থাকা ছাড়াও গ্রামীণ এলাকার ব্লক পর্যায়ে ১৭৮টি রাজ্য আয়ুর্ব্বেদ চিকিৎসালয়ের মাধ্যমে আয়ুর্ব্বেদ চিকিৎসার সুযোগ আছে। এছাড়াও ৯২টি প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রে এবং ১৫টি উপস্বাস্থ্যকেন্দ্রে আয়ুর্ব্বেদিক মেডিক্যাল অফিসার নিয়োগ করা হয়েছে। স্নাতক পর্যায়ের ছাত্রদের আসন সংখ্যা বৃদ্ধির উদ্দেশ্যে সুকান্ত ছাত্রাবাসের সংস্কারের কাজ শুরু করা হয়েছে। গুল্ম উদ্যান এবং ভেষজ সংগ্রহশালা তৈরি করার উদ্দেশ্যে সল্টলেকে কিছু জমি ইনস্টিটিউট অফ পোস্ট গ্রাজুয়েট আয়ুর্ব্বেদিক এডুকেশন অ্যান্ড রিসার্চকে দেওয়া হয়েছে। এই বিভাগে অন্তর্গত নদীয়া জেলার কল্যাণীতে অবস্থিত অখন্ড আয়ুর্ব্বেদিয় ও হোমিওপ্যাথিক ঔষধের উপাদান উৎপাদন কেন্দ্র, গবেষণা, ঔষধের উপাদা পরীক্ষাগার ও ঔষধি সংগ্রহশালাতে আয়ুর্ব্বেদিয় ঔষধ প্রস্তুত করা হয় কাঁচামাল সংগ্রহ করে ও প্রয়োজনমতো পরীক্ষা করবার পর যা রাজ্য পরিচালনাধীন আয়ুর্ব্বেদীয় চিকিৎসালয়গুলিতে সরবরাহ করা হয়। এই কেন্দ্রে হোমিওপ্যাথিক ঔষধ প্রস্তুত করা এবং পরীক্ষাগারের উন্নতি করার বিষয়ে পরিকল্পনা আছে। ভারত সরকারের আর্থিক সহায়তায় গুল্ম উদ্যান এবং ভেষজ গাছপালার উন্নতিকল্পে দশ একর জমিতে বিভিন্ন ধরনের ভেষজ উদ্ভিদ রোপণ করা হয়েছে এবং আশা করা যায় যে এই গুল্ম উদ্যান আমাদের প্রয়োজনের বৃহৎ অংশ মেটাতে পারবে। ১০টি বাক্স মৌচাকের সাহায্যে ১৯৯৬-৯৭ সালে ৩৬০ কে. জি. মধু সংগ্রহ করা হয়েছে যা সরকারি আয়ুর্ব্বেদিয় চিকিৎসালয়গুলিতে ভেষজ ঔষধের অনুপান হিসাবে সরবরাহ করা হয়েছে।

শহর এলাকার অধিবাসীদের মধ্যে ইউনানী পদ্ধতিতে চিকিৎসা চালু করার উদ্দেশ্যে কলকাতার কয়েকটি নির্ব্বাচিত বস্তি অঞ্চলগুলিতে একটি ভ্রাম্যমান ইউনানী চিকিৎসালয় চালু করা হয়েছে। এবং হাওড়ায় সালকিয়াতে আরও একটি চিকিৎসালয় খোলা হয়েছে। বিশেষ

কিছু ধরনের অসুস্থরা চিকিৎসার জন্য এই দুটি চিকিৎসালয় উল্লেখযোগ্য কৃতিত্ব দেখিয়েছে। এই চিকিৎসালয়গুলিতে বিনা খরচায় চিকিৎসা এবং বিনামূল্যে ঔষধ সরবরাহ করা হয়। গড়ে দিনে ৫০-৬০টি রোগীর চিকিৎসা করা হয়। অল ইন্ডিয়া ইউনানী টিবি কনফারেন্স দ্বারা পরিচালিত কলকাতা ইউনানী মেডিক্যাল কলেজ ও হাসপাতালের উন্নতির জন্য প্রয়োজনীয় আর্থিক সহায়তা দেবার বিষয়টি বিবেচনাধীন রয়েছে। গ্রামীণ এলাকায় পরীক্ষামূলকভাবে আরও দুটি চিকিৎসালয় চালু করার পরিকল্পনা রয়েছে।

**চিকিৎসা শিক্ষা ঃ**

পূর্ব্বেই উল্লেখিত চিকিৎসা শিক্ষা পরিষেবার মান উন্নয়নের জন্য যে পৃথক চিকিৎসা শিক্ষা অধিকার চালু হয়েছে তাহা আরও জোরদার করার জন্য প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়া হচ্ছে। কল্যাণীতে স্নাতকোত্তর চিকিৎসা বিজ্ঞান ও গবেষণা কেন্দ্রটি স্থাপনের বিষয়টি এক চূড়ান্ত পর্যায়ে বিবেচনাধীন। কল্যাণীস্থ গান্ধী মেমোরিয়াল হাসপাতালটি যারা প্রস্তাবিত গবেষণা কেন্দ্রটির অবিচ্ছেদ্য অঙ্গ হিসাবে গণ্য হবে সেটির উন্নতি বিধানের জন্য ব্যবস্থা নেওয়া হয়েছে। বিশেষজ্ঞ দলের রিপোর্ট পাওয়ার পর মেদিনীপুরে নূতন ধরনের চিকিৎসা শিক্ষা কেন্দ্রটি গড়ার বিষয়ে কার্যকর ও সুনির্দিষ্ট প্রাথমিক কাজ আরম্ভ হবে।

**নার্সিং শিক্ষণ ঃ**

নার্স ও শয্যা সংখ্যার আদর্শ অনুপাত ৩ : ১ অর্জন করার বিষয়ে চাহিদা পূরণের জন্য নার্সদের প্রশিক্ষণ কার্যক্রম জোরদার করা হয়েছে। সরকার নার্সদের কাজের গুরুত্ব সম্বন্ধে অবহিত আছেন কারণ ইহা অসুস্থ মানুষের চিকিৎসা বিষয়ে এক অপরিহার্য অংশ। ১৯৯৬ সালে সতেরটি জি. এন. এম. নার্সিং স্কুল থেকে মোট ৮৪০ জন নার্স যোগ্যতা অর্জন করেছিলেন এবং স্টাফ নার্স হিসাবে নিযুক্ত হয়েছিলেন। এই বৎসরে ৮৮৩ জন ছাত্রীর নথিভুক্তির আশা করা হচ্ছে যার জন্য আঞ্চলিক মনোনয়ন করা হচ্ছে। মেদিনীপুর সরকারি হাসপাতাল সংলগ্ন নার্সিং শিক্ষণ বিদ্যালয়ে একটি নূতন জি. এন. এম. শিক্ষণ পাঠক্রম চালু করার প্রস্তাব বর্তমানে বিবেচনাধীন। যোগ্য নার্সদের আরও উচ্চতর প্রশিক্ষণ দেওয়ার ব্যবস্থা বর্তমানে আছে।

**ঔষধ সরবরাহ, অ্যাম্বুলেন্স, ড্রাগ কন্ট্রোল ও ব্লাডব্যাঙ্ক ঃ**

রাজ্যের বিভিন্ন স্বাস্থ্য ইউনিটগুলির জন্য জেলা পর্যায় পর্যন্ত ঔষধ সংগ্রহ ও বিতরণের বিকেন্দ্রীকরণের ফল বিবেচনা করে এ বিষয়ে আরও বিকেন্দ্রীকরণ ও পদ্ধতির উন্নতির প্রস্তাব বিবেচনাধীন। সমস্ত স্তরে আরও বেশি করে বিকেন্দ্রীকরণ পদ্ধতির মাধ্যমে ঔষধ সংগ্রহের জন্য প্রদত্ত আর্থিক ক্ষমতা বৃদ্ধির একটি প্রশ্ন সরকারের বিবেচনাধীন। দুইটি জীবনদায়ী ঔষধ—এ. ভি. এস. এবং এ. আর. ভি. ইঞ্জেকশন কেন্দ্রীয়ভাবে সংগ্রহ করা হয় যথাক্রমে কলকাতার কেন্দ্রীয় ঔষধাগার ও পাস্তুর ইনস্টিটিউটের-এ (কলকাতা) মাধ্যমে এবং জেলা সংরক্ষিত স্টোরস থেকে বিতরণ করা হয়। জলাতঙ্কের প্রতিষেধক টিকা উৎপাদনের জন্য পাস্তুর ইনস্টিটিউটের আধুনিকরণের কাজ শুরু করা হয়েছে। বিশেষত গ্রামে এই দুইটি

জীবনদায়ি ঔষুধের দারুণ চাহিদা এবং স্বাস্থ্য কেন্দ্রগুলিতে ঐ ঔষধগুলির সরবরাহ ব্যবস্থা অব্যাহত রাখতে সরকার প্রভূতভাবে সক্ষম হয়েছে।

বাজারে নিম্নমানের ও ভেজাল ঔষধ সরবরাহ প্রতিরোধ করার জন্য ঔষধ নিয়ন্ত্রণ সংস্থা ও ঔষধ নিয়ন্ত্রণ পরীক্ষাগারগুলির আরও উন্নতির প্রয়োজন।

স্বাস্থ্য ইউনিটগুলির চাহিদা পূরণের জন্য গত আর্থিক বছরে পাঁচটি অ্যাম্বুলেন্স ক্রয় করা হয়েছিল এবং এই বছরের মধ্যে আরও ছয়টি অ্যাম্বুলেন্স কেনার প্রস্তাব সরকারের বিবেচনাধীন। রাজ্য স্বাস্থ্য উন্নয়ন প্রকল্প (২) এর মাধ্যমে এই প্রকল্পাধীন জেলা, মহকুমা ও গ্রামীণ হাসপাতালগুলিকে অ্যাম্বুলেন্স দেওয়া হবে।

**নিরাপদ রক্তাদান কর্মসূচি ঃ**

মাননীয় সর্বোচ্চ বিচারালয়ের নির্দেশানুযায়ী রাজ্য ব্লাড ব্যাঙ্কগুলির অবস্থার উন্নতির জন্য পদক্ষেপ নেওয়া হয়েছে। ব্লাড ব্যাঙ্কগুলির মধ্যে শিক্ষণ ও উত্তম প্রচারের ব্যবস্থা এবং জনসাধারণের মধ্যে স্বেচ্ছায় রক্তদান কর্মসূচিকে উনত করার দিকে লক্ষ্য রেখে একটা নিবন্ধীকৃত সমিতি রাজ্য রক্ত ট্রান্সফিউশন পর্ষদ গঠন করা হয়েছে এবং রাজ্য সরকার ঐ সমিতিকে অনুদান মঞ্জুর করেছে।

**এইডস ও এস. টি. ডি. নিয়ন্ত্রণ কর্মসূচি—**

বিশ্বব্যাঙ্কের সাহায্যার্থে, স্বাস্থ ও পরিবার কল্যাম দপ্তর নানা প্রতিরোধমূলক ব্যবস্থা গ্রহণের মাধ্যমে জাতীয় এইডস নিয়ন্ত্রণ কর্মসূচির প্রণয়ন করেছে। কারণ এই রোগের ভয়াবহতা প্রতিরোধের কোনও কার্যকরি ঔষধ বা টিকা নেই। দলগত আলোচনা, সমস্ত ধরনের প্রচার সামগ্রির সরবরাহ ও সমস্ত প্রকার প্রচার মাধ্যমকে যুক্ত করে—সর্বস্তরের মানুষের—পুরুষ ও মহিলা—বিশেষত যুবাদের মধ্যে জনসচেতনার উন্নতির জন্য গুরুত্ব দেওয়া য়েছে। এই বৎসরে পাঁচ কোটি টাকা কেন্দ্রীয় সাহায্য হিসাবে পাওয়া গিয়াছে। এবং এই অর্থ সদ্ব্যবহারের ব্যবস্থা নেওয়া হয়েছে। কলকাতা মেডিক্যাল কলেজ হাসপাতালে যৌন-সংক্রমণ রোগ বিষয়ে একটি আঞ্চলিক প্রশিক্ষণ কেন্দ্রের কাজ শুরু হয়েছে। যৌন সংক্রমণ রোগ প্রতিরোধ প্রকল্পের অধীনে চিকিৎসাও চিকিৎসা সহায়ক কর্মিদের নিয়মিত প্রশিক্ষণ চলছে। ও. ডি.-এর সহায়তায় কলকাতার গণিকালয় অধ্যুষিত এলাকায় পশ্চিমবঙ্গ যৌন স্বাস্থ্য প্রকল্পের অধীনে যে কাজ চলছে তা রাজ্যের অন্যান্য অংশেও ক্রমশ ছড়িয়ে দেওয়া হবে।

**অসুস্থতা সহায়ক নিধি—**

যে সমস্ত রোগীর জীবনহানি হতে পারে এরূপ রোগের জন্য বা দুর্ঘটনা, প্রাকৃতিক দুর্যোগের ফলে আঘাতের বিশেষ রকম ব্যয়বহুল চিকিৎসার প্রয়োজন হয় তাদের সাহায্যার্থে রাজ্য অসুস্থতা সহায়ক নিধি সৃষ্টি করা হচ্ছে। এ বষয়ে একটি নিবন্ধীকৃত সমিতি গঠন করা হবে যা আর্থিক বিষয়ের তদারকি করবে। ভারত সরকার কর্তৃক প্রদত্ত অনুদান এবং অন্য কোনও সূত্রে অর্থ সাহায্য এই তহবিলকে জোরদার করে তুলবে বলে আশা করা যায়।

**মানসিক চিকিৎসা—**

মানসিক রোগাক্রান্ত ও জড়বুদ্ধিসম্পন্ন ব্যক্তিদের সামাজিক বিচ্ছিন্নতা বিষয়ে সরকার অবহিত আছেন। মহামান্য সর্বোচ্চ বিচারালয়ের আদেশ অনুসারে মানসিক রোগগ্রস্ত ব্যক্তিদের স্বাস্থ্য প্রযত্নের উন্নতির জন্য প্রয়োজনীয় পদক্ষেপ নেওয়া হয়েছে।

পুরুলিয়াতে মানসিক রোগীদের চিকিৎসার জন্য স্বরাষ্ট্র (কারা) বিভাগ কর্তৃক নির্মিত একটি মানসিক হাসপাতাল স্বাস্থ্য দপ্তর কর্তৃক অধগৃহীত হয়েছে। মেডিক্যাল কলেজ সংলগ্ন প্রতিটি হাসপাতালে মানসিক রোগীদের জন্য বিভাগ খোলার উদ্দেশ্যে প্রয়োজনীয় অর্থ বরাদ্দ করা হয়েছে। মানসিক হাসপাতালগুলির অবস্থার উন্নতির এবং প্রতিটি জেলা হাসপাতালে মানসিক চিকিৎসক নিয়োগের চেষ্টা করা হচ্ছে। আর্থিক ব্যয়ভার হ্রাস করার জন্য রাঁচি মানসিক হাসপাতাল থেকে দুইশত জন মানসিক রোগীকে বহরমপুর মানসিক হাসপাতালে স্থানান্তরিত করার সিদ্ধান্ত নেওয়া হয়েছে এবং এ বিষয়ে প্রয়োজনীয় পরিকাঠামোর উন্নতির জন্য প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়া হচ্ছে।

**স্বাস্থ্য বিষয়ক প্রচার—**

এই সভার সমর্থনের উপর নির্ভর করে সমস্ত শ্রেণীর মানুষ এবং সামাজিক গুরুত্বপূর্ণ সমস্ত প্রতিষ্ঠানকে সমবেত করে পশ্চিমবঙ্গে এক শক্তিশালী স্বাস্থ্য বিষয়ক প্রচার গড়ে তোলা সম্ভব হবে।

এই কটি কথা বলে আমি ৩২ নং দাবির অন্তর্গত মুখ্যখাত "২২১০ চিকিৎসা ও জনস্বাস্থ্য (জনস্বাস্থ্য ব্যতিরেকে)", ৩৩ নং দাবির অন্তর্গত মুখ্যখাত "২২১০—চিকিৎসা ও জনস্বাস্থ্য (জনস্বাস্থ্য)" এবং ৩৪ নং দাবির অতর্গত মুখ্যখাত "২২১১—পরিবার কল্যাণ"-এর ব্যয় বরাদ্দের প্রস্তাব সভায় গ্রহণের জন্য পেশ করছি।

## DEMAND No. 33

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 97,61,58,000 be granted for expenditure under Demand No. 33, Major Head : "2210—Medical and Public Health (Public Health)", during the next financial year.

(This is inclusive of a total sum of Rs. 32,54,00,000 already voted on account)

Printed Budget Speech of Shri Partha De on Demand No. 33 laid on the Table was published along with Demand No. 32.

## DEMAND No. 34

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 85,02,37,000 be granted for

expenditure under Demand No. 34, Major Head : "2211—Family Welfare", during the next financial year.

(This is inclusive of a total sum of Rs. 28,34,00,000 already voted on account)

Printed Budget Speech of Shri Partha De on Demand No. 34 laid on the Table was published along with Demand No. 32.

## DEMAND No. 35

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 2,61,88,50,000 be granted for expenditure under Demand No. 35, Major Head : "2215—Water Supply and Sanitation (Excluding Prevention of Air and Water Pollution) and 6215—Loans for Water Supply and Sanitation (Excluding Prevention of Air and Water Pollution)", during the next financial year.

(This is inclusive of a total sum of Rs. 1,04,76,00,000 already voted on account)

(Printed Budget Speech of Shri Gautam Deb on Demand No. 35 laid on the Table was taken as read)

৩। মহাশয়, আমি এই সুযোগে আপনার মাধ্যমে রাজ্য সরকার কর্তৃক জল সরবরাহ ও অনাময় সম্পর্কে যে ব্যবস্থা গ্রহণ করা হয়েছে এবং ১৯৯৭-৯৮ সালে প্রস্তাবিত কর্মসূচি সম্পর্কে কিছু তথ্য মাননীয় সদস্যদের গোচরীভূত করতে চাই।

**৪। গ্রামীণ জল সরবরাহ ঃ**

৪.১। মাননীয় সদস্যগণ অবগত আছেন যে, এ রাজ্যের গ্রামাঞ্চলে পানীয় জলের ব্যবস্থা প্রধানত রাজ্য সরকারের "ন্যূনতম প্রয়োজনভিত্তিক প্রকল্প" এবং কেন্দ্রীয় সরকারের "ত্বরান্বিত গ্রামীণ জল সরবরাহ প্রকল্প"-এর মাধ্যমে করা হয়।

৪.২। ১৯৯৬-৯৭ সালে ন্যূনতম প্রয়োজনভিত্তিক প্রকল্পের জন্য ব্যয়বরাদ্দ ছিল ৪,০০০ লক্ষ টাকা, তার মধ্যে হস্ত প্রোথিত নলকূপ ইঁদারা ইত্যাদি খনন, পুনঃ খনন এবং মেরামতি বাবদে জেলা পরিষদগুলির বরাদ্দ ছিল ৪১০ লক্ষ টাকা। ত্বরান্বিত গ্রামীণ জল সরবরাহ প্রকল্পে ১৯৯৬-৯৭ অর্থবর্ষে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে প্রাপ্ত মোট ৩৭৮১ লক্ষ টাকার মধ্যে জেলা পরিষদগুলির জন্য বরাদ্দ ছিল ২০০ লক্ষ টাকা। ন্যূনতম প্রয়োজনভিত্তিক প্রকল্প এবং ত্বরান্বিত গ্রামীণ জল সরবরাহ প্রকল্প উভয় খাতেই জেলাপরিষদগুলির বরাদ্দকৃত অর্থ ইতিমধ্যেই মঞ্জুর করা হয়েছে।

৪.৩। ন্যূনতম প্রয়োজনভিত্তিক প্রকল্প এবং ত্বরান্বিত গ্রামীণ জল সরবরাহ প্রকল্পের অবশিষ্ট টাকা জনস্বাস্থ্য কারিগরি দপ্তরের মাধ্যমে রিগপ্রোথিত নলকূপ খনন এবং নলবাহিত

জল সরবরাহ প্রকল্প রূপায়ণের জন্য ব্যবহৃত হয়েছে। ৩১-১-১৯৯৭ তারিখ পর্যন্ত মোট ৪৫৩টি গ্রামীণ নলবাহিত জল প্রকল্পের পূর্ণ রূপায়ণ করা সম্ভব হয়েছে যাতে ৮১.০৩ লক্ষ লোক উপকৃত হয়েছেন। এ পর্যন্ত রূপায়িত প্রকল্পগুলির রক্ষণাবেক্ষণের জন্য ব্যয়ভার আংশিকভাবে পরিকল্পনা খাতে ও আংশিকভাবে পরিকল্পনা বহির্ভূত খাত থেকে বহন করা হয়। নলবাহিত জল সরবরাহ প্রকল্পগুলির সার্থক পরিচালনা ও রক্ষণাবেক্ষণের জন্য এই প্রকল্পগুলি জেলা পরিষদগুলিকে হস্তান্তর করা হচ্ছে। এ পর্যন্ত এইরূপ ৪৭টি প্রকল্প জেলা পরিষদগুলির কাছে হস্তান্তর করা হয়েছে এবং ৩১-১-১৯৯৭ তারিখ পর্যন্ত প্রকল্পগুলির পরিচালনা ও রক্ষণাবেক্ষণ বাবদ জেলা পরিষদগুলিকে ৯৩ লক্ষ টাকা দেওয়া হয়েছে।

৪.৪। ১৯৯৪ সালে ভারত সরকারের রাজীব গান্ধী জাতীয় পানীয় জল মিশনের তত্ত্বাবধানে একটি পানীয় জল সংক্রান্ত নমুনা সমীক্ষা করা হয়েছিল। উক্ত সমীক্ষা অনুযায়ী পশ্চিমবঙ্গে ১-৪-১৯৯৫ তারিখে পানীয় জল সরবরাহের অবস্থা নিম্নরূপ ছিল ঃ

| | |
|---|---|
| (ক) সম্পূর্ণ জল সরবরাহযুক্ত পাড়া | ৪২,৯৭৮ |
| (খ) আংশিক জল সরবরাহযুক্ত পাড়া | ৩১,২২১ |
| (গ) জল সরবরাহহীন পাড়া | ৬,১৭৮ |
| মোট | ৮০,৩৭৭ |

১-৪-১৯৯৬ তারিখে পানীয় জল সরবরাহের অবস্থা নিম্নরূপ ছিল ঃ

| | |
|---|---|
| (ক) সম্পূর্ণ জল সরবরাহযুক্ত পাড়া | ৪৭,৫৪৪ |
| (খ) আংশিক জল সরবরাহযুক্ত পাড়া | ২৯,৮৪০ |
| (গ) জল সরবরাহহীন পাড়া | ২,৯৯৩ |
| মোট | ৮০,৩৭৭ |

১৯৯৬-৯৭ অর্থবর্ষে আমাদের লক্ষ্যমাত্রা ছিল সমস্ত জল সরবরাহহীন পাড়া এবং ১৭১৮টি আংশিক জল সরবরাহযুক্ত পাড়াকে জল সরবরাহের আওতায় আনা। এর মধ্যে, জানুয়ারি ১৯৯৭ সাল পর্যন্ত ১৬৬০টি জল সরবরাহহীন পাড়া এবং ৮৩৬টি আংশিক জল সরবরাহযুক্ত পাড়া অর্থাৎ মোট ২৪৯৬টি পাড়াকে জল সরবরাহের আওতায় আনা হয়েছে। যার দ্বারা ৫.৮১ লক্ষ লোক উপকৃত হয়েছেন। আমরা আসা করছি যে ১৯৯৭ সালের মার্চ মাসের শেষে আমরা সমস্ত জল সরবরাহহীন পাড়াকে জল সরবরাহের আওতায় আনতে সক্ষম হব।

৪.৫। দার্জিলিং গোর্খা পার্বত্য পরিষদ তাদের এলাকার মধ্যে নেওড়াখোলা জল সরবরাহ

প্রকল্প ব্যতীত অন্য সমস্ত শহর ও গ্রামীণ এলাকায় জল সরবরাহ ও অনাময় প্রকল্প রূপায়ণ করেন। ১৯৯৬-৯৭ অর্থবর্ষে রাজ্য সরকার দার্জিলিং গোর্খা পার্বত্য পরিষদকে ন্যূনতম প্রয়োজনভিত্তিক কর্মসূচি বাবদ ১০০ লক্ষ টাকা বেং ত্বরান্বিত গ্রামীণ জল সরবরাহ প্রকল্প বাবদ আরও ১০০ লক্ষ টাকা মঞ্জুর করেছিলেন। ১৯৯৭-৯৮ অর্থবর্ষেও ন্যূনতম প্রয়োজনভিত্তিক কর্মসূচি ও ত্বরান্বিত গ্রামীণ জল সরবরাহ প্রকল্প বাবদ সমপরিমাণ অর্থ মঞ্জুর করার প্রস্তাব করা হয়েছে।

৪.৬। বর্তমান বৎসরে ইস্টার্ন কোলফিল্ড কর্তৃপক্ষের কাছ থেকে আশানুরূপ টাকা না পাওয়া যাওয়ায় রাণীগঞ্জ কয়লাখনি জল সরবরাহ প্রকল্পের (২য় পর্যায়) কাজের অগ্রগতি সন্তোষজনক হয়নি। এই প্রকল্পে মোট অনুমিত ব্যয় ৩,৫১৯ লক্ষ টাকার মধ্যে ইস্টার্ন কোল ফিল্ডের দেয় অংশের পরিমাণ ১,৮১০ লক্ষ টাকা। এর মধ্যে তাদের কাছ থেকে এ পর্যন্ত ১,৪১৩ লক্ষ টাকা পাওয়া গেছে। এই প্রকল্পের অধীনে ১১টি জল সরবরাহ অঞ্চলের মধ্যে ৭টি অঞ্চলের জল সরবরাহ চালু করা হয়েছে। আশা করা যাচ্ছে আরও ২টি অঞ্চলের জল সরবরাহ এই বৎসরের মধ্যে চালু করা যাবে। অবশিষ্ট অঞ্চলগুলির কাজ পরের বৎসরেও অব্যাহত থাকবে।

৪.৭। যে এলাকাগুলি রাণীগঞ্জ কয়লাখনি অঞ্চল ১ম ও ২য় পর্যায় থেকে বাদ পড়েছিল সেগুলি নিয়ে রাণীগঞ্জ কয়লাখনি অঞ্চল ৩য় পর্যায় জল সরবরাহ প্রকল্প রচনা করা হয়েছে। স্থির হয়েছে যে সমস্ত প্রকল্পটি তিনটি অংশে বিভক্ত করা হবে। প্রথম অংশের কাজ আগে শুরু করা হবে। প্রথম অংশের অনুমিত ব্যয়ের বিস্তৃত হিসাব করা হয়েছে এবং তা ইস্টার্ন কোলফিল্ড কর্তৃপক্ষের কাছে তাদের অংশ ব্যয় বহনের যথাবিহিত সম্মতির জন্য পাঠানো হয়েছে।

## ৫। ভূগর্ভস্থ পানীয় জলে আর্সেনিক দূষণ ঃ

৫.১। ভূগর্ভস্থ জলে অনুমোদিত সীমার উর্ধ্বে (লিটার পিছু ০.০৫ মি. গ্রা.) আর্সেনিকের উপস্থিতি রাজ্য সরকারের কাছে গভীর উদ্বেগের বিষয়। রাজ্যের বিভিন্ন অঞ্চল থেকে জলের নমুনা সংগ্রহ করে এতে আর্সেনিক দূষণের ব্যাপকতা পরিমাপ করা হচ্ছে। সেপ্টেম্বর ১৯৯৬ পর্যন্ত রাজ্যের ৮টি জেলায় ৬১টি ব্লকে ৯৯৬টি মৌজা এবং ৯টি পুরসভা এলাকা ও ১৫টি পুরসভা বহির্ভূত শহরতলী অঞ্চলে আর্সেনিক দূষণ পরিলক্ষিত হয়েছে। ১৯৯১ সালের আদমসুমারি অনুযায়ী এই সমস্ত অঞ্চলে বসবাসকারী অধিবাসীর সংখ্যা ৪৫.০১ লক্ষ।

৫.২। আর্সেনিক দূষণ প্রতিরোধে বিভিন্ন পন্থা অবলম্বন করা হয়েছে। ৮.৫৮ কোটি টাকা ব্যয়ে প্রথম পর্যায় কার্য প্রকল্প প্রায় সমাপ্ত হয়েছে, কেবলমাত্র নদীয়া জেলার হাঁস পুকুরিয়ায় একটি নলবাহিত জল প্রকল্পের কাজ বাকি আছে। এই প্রকল্প অনুযায়ী ৭৫৪টি নলকূপ এবং ৮টি বড় ব্যাসের নলকূপ পুনঃস্থাপন করা হয়েছে এবং ৫টি নলবাহিত জল প্রকল্প রূপায়ণ সম্পূর্ণ করা হয়েছে। বর্তমান আর্থিক বৎসরে অনুমিত ৩৫.৭১ লক্ষ টাকা ব্যয়ে আর্সেনিক অধ্যুষিত অঞ্চলের জন্য ৪৫টি হস্তচালিত নলকূপ অনুমোদন করা হয়েছে এবং এর কাজ আরম্ভ হয়ে গেছে।

৫.৩। মালদহ জেলার জন্য ভূপৃষ্ঠের জন্য জল ব্যবহার করে অনুমিত ৮৮.৪৮ কোটি টাকা ব্যয়ের একটি নলবাহিত জল প্রকল্প রূপায়ণের কাজ চলছে। কেন্দ্রীয় সরকার অনুমোদিত এই প্রকল্পে কেন্দ্র ও রাজ্য সরকারের অর্থ সংস্থানের অনুপাত ৭৫:২৫। একটি অংশের ট্রিটমেন্ট প্ল্যান্ট স্থাপনের কাজ চলছে এবং পরিকাঠামো উন্নয়নের কাজের সাথে জলের নল বসানোর কাজ আরম্ভ হয়েছে। এই প্রকল্পে মালদা জেলার ৫টি ব্লকে ১১.১৭ লক্ষ লোক উপকৃত হবে।

৫.৪। ২৩২.৮৪ কোটি টাকা অনুমিত ব্যয়ে দক্ষিণ ২৪-পরগনা জেলার একটি নলবাহিত জল প্রকল্পে কেন্দ্রীয় সরকারের নীতিগতভাবে অনুমোদন এই বৎসর পাওয়া গেছে। কেন্দ্রীয় সরকার এই প্রকল্পের গ্রামীণ অংশে ৭৫:২৫ অনুপাতে আর্থিক অংশগ্রহণে সম্মত হয়েছেন। প্রকল্পটি দুই অংশে সম্পন্ন করা হবে। প্রথম অংশে আছে বজবজ-২, বিষ্ণুপুর-১ এবং ২ ভাঙ্গর-১, বারুইপুর (অংশ) এবং সোনারপুর (অংশ) ব্লকসমূহ। দ্বিতীয় অংশে আছে মগরাহাট-২, জয়নগর-১ বারুইপুর (অংশ) এবং সোনারপুর (অংশ) ব্লকমূহহ এবং তৎসহ রাজপুর ও বারুইপুর পুরসভা অঞ্চল। এই প্রকল্পটি শেষ হলে দক্ষিণ ২৪-পরগনা জেলার ৬৭৭টি মৌজা, ১৮টি পুরসভা বহির্ভূত। শহরাঞ্চল এবং ২টি পুরসভা অঞ্চলের ২৬.৫৮ লক্ষ লোক উপকৃত হবে। বিস্তৃত পরিকল্পনা ও নকশা প্রস্তুত করার পর প্রকল্পের প্রাথমিক কাজ শুরু হবে।

৫.৫। এই দপ্তর মালদহ জেলার সুজাপুর জলবাহিত জলপ্রকল্পে একটি আর্সেনিক দূরীকরণ প্ল্যান্ট সার্থকভাবে রূপায়ণ করেছে। এর সন্তোষজনক কার্যকারিতা পর্যালোচনা করে উত্তর ২৪ পরগনা জেলার গোবরডাঙ্গা পুরসভা জলবন্টন প্রকল্পের অনুমিত ৯১.৪৫ লক্ষ টাকা ব্যয়ে অনুরূপ একটি আর্সেনিক দূরীকরণ প্ল্যান্ট বসানোর সিদ্ধান বর্তমান আর্থিক বৎসরে গৃহীত হয়েছে।

৫.৬। উত্তর ২৪ পরগনা জেলার আর্সেনিক অধ্যুষিত এলাকার জন্য ভূ-পৃষ্ঠের জল ব্যবহার করে একটি জল সরবরাহ প্রকল্প জাপান সরকারের আর্থিক সহায়তার জন্য উপস্থাপন করা হয়েছে। এ সম্পর্কে জাপানীদল জনস্বাস্থ্য ও কারিগরি দপ্তরের আধিকারিকদের সাথে কয়েক দফা আলোচনা করেছেন এবং প্রকল্পের প্রস্তাবিত সেবা ক্ষেত্র পরিদর্শন করেছেন। জানা গেছে যে, কেন্দ্রীয় সরকারের অর্থনীতি বিষয়ক মন্ত্রক প্রকল্পটি জাপান সরকারের বিবেচনার জন্য পাঠিয়েছেন।

৫.৭। এই দপ্তর 'অল ইন্ডিয়া ইনস্টিটিউট অফ হাইজিন ও পাবলিক হেলথ'-এর সহযোগিতায় অশোকনগর কল্যাণগড় পুরসভা অঞ্চলে হস্ত চালিত নলকূপসমূহে ব্যবহারের উপযোগী একটি আর্সেনিক দূরীকরণ প্ল্যান্ট চালু করেছেন। এই প্ল্যান্টের কার্যকারিতা পর্যালেচনা করা হচ্ছে এবং এই রাজ্যে আর্সেনিক মুক্ত জল সরবরাহ করার ক্ষেত্রে এটা একটি বিরাট ভূমিকা অবলম্বন করতে পারে। আমাদের বিভাগীয় বাস্তুকারের এইরূপ আরেকটি মডেল তৈরি করেছেন এবং এই পাইলট প্রকল্প স্থাপন করার বন্দোবস্ত করা হচ্ছে।

৫.৮। আর্সেনিক দূষণ রোধে প্রথম পর্যায়ের সম্পন্ন কার্যাবলী সহ অনুমিত মোট ৭৫০ কোটি টাকার একটি পার্সপেকটিভ প্ল্যান কেন্দ্রীয় সরকারের অনুমোদনের জন্য পাঠানো হয়েছে।

আমরা কেন্দ্রীয় সরকারের সাথে নিয়ত যোগাযোগ রাখছি যাতে দ্বিতীয় পর্যায় কার্যপ্রকল্পের শীঘ্র অনুমোদন পাওয়া যায়।

৫.৯। এপ্রিল, ১৯৯৫ সালে রাজ্য সরকার, কেন্দ্রীয় ভূতল জল পর্ষদের পূর্বাঞ্চল অধিকর্তার সভাপতিত্বে একটি টাস্ক ফোর্স গঠন করেন যার প্রধান বিবেচ্য বিষয়গুলি হল ঃ

(১) বিভিন্ন সংস্থার কার্যাবলী পর্যালোচনা করাও সমন্বয় সাধন করা

(২) একটি পূর্ণাঙ্গ প্রকল্প রচনা করা

(৩) প্রয়োজনবোধে আরও গবেষণার পরামর্শ দেওয়া

(৪) আর্সেনিক দূরীকরণের পদ্ধতি সম্বন্ধে সুপারিশ করা।

জলের গুণাগুণ পরিচালনা সম্পর্কিত বিভিন্ন ক্ষেত্রে প্রখ্যাত বিশেষজ্ঞরা টাস্ক ফোর্সের সদস্য হিসাবে অন্তর্ভূক্ত আছেন।. টাস্ক ফোর্সের সভা নিয়মিতভাবে হয় এবং এর পরামর্শ অনুযায়ী পরবর্তী কার্যক্রম স্থির করা হয়।

৫.১০। আমরা মাননীয় সদস্যগণকে আশ্বাস দিতে পারি যে আমাদের সরকার এই রাজ্যের একটি বৃহৎ অংশে আর্সেনিক দূষণ সমস্যা সম্পর্কে সম্যক অবহিত আছেন। এই দূষণ প্রতিরোধে সমস্ত রকম ব্যবস্থা নেওয়া হবে এবং আমাদের বিভাগীয় কার্যাবলী সেভাবেই স্থিরীকৃত হয়েছে।

**৬। শহরাঞ্চলে জল সরবরাহ ঃ**

৬.১। জনস্বাস্থ্য কারিগরি বিভাগ বহুদিন থেকেই সি. এম. ডি. এ. এলাকার বাইরে পুর এলাকায় ও প্রজ্ঞাপিত এলাকাসমূহে জল সরবরাহ প্রকল্প প্রস্তুত, রূপায়ণ ও রক্ষণাবেক্ষণের কাজে পুরসভাগুলিকে সাহায্য করে আসছে। স্থানীয় স্বায়ত্ব শাসিত সংস্থা ও এই বিভাগের ঐকান্তিক চেষ্টায় মার্চ ১৯৯৬-এর মধ্যে সি. এম. ডি. এ. এলাকা বহির্ভূত ৮১-টি পৌরশহর এলাকার মধ্যে ৭৫-টি এলাকায় পরিকল্পিতভাবে জল সরবরাহ করা সম্ভব হয়েছে। লোকসংখ্যার হিসাবে সি. এম. ডি. এ. বহির্ভূত পৌরশহর অঞ্চলে ৭৫.০৯% লোক জল সরবরাহের আওতায় এসেছেন। আশা করা যায় ১৯৯৭ সালের মার্চ মাসের মধ্যে সি. এম. ডি. এ. এলাকা বহির্ভূত ৮১-টি পৌরশহর এলাকাতেই নলবাহিত জল সরবরাহ ব্যবস্থা চালু হবে। অষ্টম পরিকল্পনার প্রথমে স্থীরিকৃত ৭৫% লক্ষ্যমাত্রার পরিবর্তে অষ্টম পরিকল্পনার শেষে ৮১% লোক জল সরবরাহের আওতায় আসবেন। বর্তমানে ১১-টি পৌরশহর জল সরবরাহ প্রকল্পে কাজ চলছে। ২-টি জল সরবরাহ প্রকল্প যথা ঃ রানাঘাট (পূর্ব অংশ) এবং পুরুলিয়া ১৯৯৭-৯৮ অর্থ বর্ষে শেষ হবে আশা করা যায় আর অন্য ৯-টি প্রকল্প মার্চ, ১৯৯৮ সালের পরেও চলতে থাকবে।

৬.২। কালিম্পং পুরসভা, নিকটস্থ বিভিন্ন সামরিক ঘাটি এবং কিছু গ্রামীণ জনগণকে জল সরবরাহের জন্য নেওড়াখোলা জল সরবরাহ প্রকল্পের কাজ প্রায় সমাপ্ত। জল সরবরাহ দিক থেকে এই প্রকল্পটি সম্পূর্ণভাবে চালু হয়েছে। বাকি কাজ করার জন্য সংশোধিত

মূল্যানুমান কেন্দ্রীয় সরকারের কাছে অনুমোদনের জন্য পাঠানো হয়েছে। অনুমোদন পাবার পর বাকি কাজ করা হবে।

৬.৩। কেন্দ্রীয় সরকারের ত্বরান্বিত নগর জল সরবরাহ কর্মসূচি অনুযায়ী ২০,০০০-এর কম জনসংখ্যা বিশিষ্ট তিনটি পুরসভা যথা—খরার, ক্ষীরপাই এবং রামজীবনপুর পৌরসভার জন্য যথাক্রমে ৯০.৪৬ লক্ষ, ১১৮.৩৪ লক্ষ এবং ১১৫.৫৮ লক্ষ টাকা অনুমিত ব্যয়ে নলবাহিত জল সরবরাহ প্রকল্প রূপায়ণের ব্যবস্থা করা হয়েছে। এই প্রকল্পগুলির ব্যয় কেন্দ্র ও রাজ্য সরকার ৫০ঃ৫০ অনুপাতে বহন করবে। এই প্রকল্পগুলির প্রয়োজনীয় সমস্ত অর্থ (কেন্দ্রীয় সরকার ও রাজ্য সরকার উভয়েরই দেয় অংশ) পুরসভাগুলির অনুকুলে মঞ্জুর করা হয়েছে। সমস্ত প্রকল্পেরই কাজ দ্রুতগতিতে চলছে এবং বর্তমান ইংরাজি বছরের মধ্যেই সমাপ্ত হবে আশা করা যায়।

৭। **বহির্দেশীয় সহায়তা প্রকল্পসমূহ ঃ**

৭.১। মাননীয় সদস্যগণকে আমি আনন্দের সাথে জানাচ্ছি যে, দুইটি সমন্বিত জল সরবরাহ অনাময় ও স্বাস্থ্যশিক্ষা বিষয়ক প্রকল্প—একটি বীরভূম জেলার বোলপুর ও তার সংলগ্ন এলাকার জন্য এবং অপরটি পুরুলিয়া জেলার রঘুনাথপুর ও তার সংলগ্ন অঞ্চল—সম্পর্কে ১৯৯৬ সালের জুলাই-আগস্ট মাসে ফেডারেল রিপাবলিক অফ জার্মানি এবং রাজ্য সরকারের সাথে একটি চুক্তি সম্পাদিত হয়েছে। প্রকল্পগুলির অনুমিত ব্যয় যথাক্রমে ৯৫০০.৮২ লক্ষ টাকা ও ৫৩৯৬.৭৪ লক্ষ টাকা। জার্মান সরকার এই দুটি প্রকল্পের জন্য ৫০০ লক্ষ ডয়েশমার্ক (প্রায় ১০৬.০০ কোটি টাকা) অনুদান হিসেবে দিতে সম্মত হয়েছে। বাকি অর্থ রাজ্য সরকারের আর্থিক সংস্থান থেকে এবং স্থানীয় আদায় থেকে মঞ্জুর করা হবে। প্রকল্পগুলি ২০০২ সালে সমাপ্ত হবে বলে আশা করা যায়।

৭.২। বোলপুর অঞ্চল জলের উৎস হবে ৪০০ মিটার বা আরও গভীর ভূমিতল থেকে উত্তোলিত ভূগর্ভস্থ জল। যেহেতু এটা বিশেষ কুশলতার কাজ, এই কাজের জন্য পৃথিবীব্যাপী টেন্ডার ডাকা হয়েছিল। শেষ পর্যন্ত এই কাজের জন্য একটি জার্মান সংস্থা মনোনীত হয়েছে। জার্মান সংস্থার সাথে চুক্তিপত্র স্বাক্ষরিত হয়েছে। সংস্থাটি খনন কার্যের জন্য প্রয়োজনীয় সমস্ত যন্ত্রপাতি ও সরঞ্জাম জার্মানি থেকে আমদানি করবে। সরঞ্জামের কিছু অংশ ইতিমধ্যেই খনন স্থলে পৌঁছে গেছে। খনন কার্য এপ্রিল, ১৯৯৭ সালে আরম্ভ হবে আশা করা যায়।

৭.৩। রঘুনাথপুর প্রকল্পের জল সরবরাহের উৎস দামোদর নদের একটি উপনদী উতালা যেটা ডি. ভি. সি.-র পাঞ্চেত জলাধারে পড়ছে। ডি. ভি. সি. কর্তৃপক্ষ প্রকল্পের জন্য প্রয়োজনীয় জল দিতে সম্মত হয়েছেন প্রকল্পের প্রাথমিক জরিপের কাজ আরম্ভ হয়েছে। জরিপের কাজ, নকশা এবং পূর্ণাঙ্গ পরিকল্পনা রচনার কাজ শেষ হওয়ার পর প্রকল্পের কাজ আরম্ভ হবে।

৮। **জলসম্পদ পরিচালন এবং সচেতনতা প্রসার ঃ**

এই বিভাগের সীমিত অর্থ সংস্থানের মধ্যেই সচেতনতা প্রসারের পদক্ষেপ নেওয়া হয়েছে। এই বিভাগ বিভিন্ন প্রদর্শনী, মেলায় অংশগ্রহণ করে আর্সেনিক দুষণ ও তার প্রতিকার,

জলসম্পদের যথাযথ ব্যবহার ইত্যাদি বিষয় সকলের গোচরে আনার চেষ্টা করছে টেলিভিশনের মাধ্যমে প্রচারও করা হয়েছে। এই রাজ্যে আর্সেনিক দূষণ সম্বন্ধে একটি পুস্তিকা এই বিভাগ তথ্য ও জনসংস্কৃতি বিভাগের মাধ্যমে প্রকাশ করার ব্যবস্থা করছে। বিদ্যালয়, কলেজ, ক্লাব, বেসরকারি অন্যান্য সংস্থা এবং জনসাধারণের সক্রিয় অংশ গ্রহণের মাধ্যমে জন সচেতনতা প্রসারের কাজ ত্বরান্বিত করার লক্ষ্যে কার্যক্রম শীঘ্রই স্থির করা হবে আশা করছি। পুরসভা ও পঞ্চায়েতগুলি এ-সম্পর্কে অত্যন্ত গুরুত্বপূর্ণ ভূমিকা পালন করবে।

৯। রাজ্য ও কেন্দ্রীয় সরকারের সহায়তায় সমস্ত গ্রামীণ অনাময় প্রকল্পগুলি একই ছত্র-ছায়ায় সুসংহত অনাময় প্রকল্পের মাধ্যমে গ্রামীণ উন্নয়ন বিভাগ কর্তৃক রূপায়িত হচ্ছে। এজন্য ১৯৯৬-৯৭ অর্থ বর্ষে এই খাতে প্রতীক সংস্থানের প্রস্তাব করা হচ্ছে।

১০। মহাশয়,

এই বক্তব্য রেখে আমি ৩৫ নম্বর দাবির অন্তর্গত ২২১৫—জল সরবরাহ ও অনাময় (বায়ু ও জল দূষণ প্রতিরোধ ব্যতীত) এবং ৬২১৫—নম্বর মুখ্যখাতে জল সরবরাহ ও অনাময় ঋণদান (বায়ু ও জল দূষণ প্রতিরোধ ব্যতীত) এর জন্য বাবদ ১৯৯৭-৯৮ আর্থিক বৎসরের ব্যয় নির্বাহের জন্য মোট টাঃ ২৬১,৮৮,৫০,০০০ (দুইশত একষট্টি কোটি অষ্টআশি লক্ষ পঞ্চাশ হাজার টাকা) মঞ্জুরির প্রস্তাব পেশ করছি। অন্তবর্তীকালীন ব্যয় মঞ্জুরীকৃত (ভোট-অন-অ্যাকাউন্ট) টাঃ ১০৪,৭৬,০০,০০০ একশত চার কোটি ছিয়াত্তর লক্ষ) টাকাও এর অন্তর্গত।

## DEMAND No. 36

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 69,45,96,000 be granted for expenditure under Demand No. 36, Major Head : "2216—Housing, 4216—Capital Outlay on Housing and 6216—Loans for Housing", during the next financial year.

(This is inclusive of a total sum of Rs. 23,17,00,000 already voted on account)

(Printed Budget Speech of Shri Gautam Deb on Demand No. 36 laid on the Table was taken as read.)

২। মোট দাবিকৃত ৬৯,৪৫,৯৬,০০০.০০ (উনসত্তর কোটি পঁয়তাল্লিশ লক্ষ ছিয়ানব্বই হাজার টাকা) বিভিন্ন সমাজ উন্নয়নমূলক আবাসন ও আনুষঙ্গিক কর্ম প্রকল্প রূপায়ণের জন্য প্রয়োজন।

বিভিন্ন খাতে বিশদ বিবরণ নিম্নরূপ—

| | |
|---|---|
| ১) ২২১৬ — আবাসন | ২৯,১১,৭১,০০০ টাকা |
| ২) ৪২১৬ — আবাসনের মূলধন বিনিয়োগ | ৩৭,০৯,২৫,০০০ টাকা |
| ৩) ৬২১৬ — আবাসনের জন্য ঋণ | ৩,২৫,০০,০০০ টাকা |
| মোট | ৬৯,৪৫,৯৬,০০০ টাকা |

৩। আমি এই সভার মাননীয় সদস্যদের অবহিত করতে চাই যে বিভিন্ন গৃহ নির্মাণ প্রকল্প রচনা করে সেগুলি রূপায়িত করাই হল আবাসন দপ্তরের কাজ। আবাসন বিভাগের উল্লেখযোগ্য কর্মসূচিগুলির মধ্যে রয়েছে রাজ্য সরকারি কর্মচারিদের জন্য ভাড়াভিত্তিক গৃহনির্মাণ প্রকল্প, আর্থিক দিক দিয়ে দুর্বলতর শ্রেণী, নিম্ন ও মধ্যবিত্ত ব্যক্তিদের জন্য আবাসন প্রকল্প, কর্মরতা মহিলা ও বয়স্ক ব্যক্তিদের জন্য ভাড়াভিত্তিক গৃহনির্মাণ প্রকল্প, রাজ সরকারি কর্মচারিদের জন্য মালিকানা ভিত্তিক আবাসন প্রকল্প, জমি অধিগ্রহণ এবং উন্নয়ন প্রকল্প।

বিধাননগরে নিকটবর্তী দমদম রাজারহাট এলাকায় সরকার একটি নতুন উপনগরী স্থাপনের সিদ্ধান্ত গ্রহণ করেছে, যেখানে বিভিন্ন শ্রেণীর ব্যক্তিদের জন্য আবাসন ছাড়াও ব্যবসা-বাণিজ্যের জন্য জায়গা, রাস্তা, পার্ক, বিদ্যালয় এবং অন্য সকল প্রকার নাগরিক সুযোগ সুবিধার ব্যবস্থা পরিকল্পিত নগরোন্নয়নের মাধ্যমে রাখা হবে। ২,৭০০ হেক্টর জমি অধিগ্রহণের কাজ শুরু হয়েছে এবং রাস্তাঘাট ও সেতু নির্মাণ ও অন্যান্য পরিকাঠামোমূলক উন্নয়নের কাজ পুরোদস্তুর চলছে।

গৃহ নির্মাণ সংক্রান্ত বিধিনিয়মগুলি বলবৎ করে সাধারণ মানুষের নিরাপত্তা ও স্বার্থ রক্ষার জন্য আবাসন দপ্তর ওয়েস্ট বেঙ্গল (রেগুলেশন অফ প্রোমোশন অফ কনস্ট্রাকশন অ্যান্ড ট্রান্সফার বাই প্রোমোটার্স)' অ্যাক্ট, ১৯৯৩ চালু করেছে। ঐ আইনটি কলকাতা পৌর এলাকায় ৯-৮-৯৫ তারিখে বলবৎ হয়েছে।

ইঁট উৎপাদন অধিকারের মাধ্যমে একটি যন্ত্রচালিত ইঁটের কারখানা এবং কয়েকটি হস্ত চালিত ইঁট ভাটায় ইঁট উৎপাদন আবাসন দপ্তরের অপর একটি কাজ।

আবাসন বিভাগের নিয়ন্ত্রণাধীন পশ্চিমবঙ্গ আবাসন পর্ষদ বিভিন্ন শ্রেণীর ব্যক্তিদের জন্য আবাসন প্রকল্পগুলি রূপায়িত করে। তবে মূলত অর্থনৈতিক ভাবে দুর্বলতর এবং নিম্ন আয়ের ব্যক্তিদের জন্য গৃহ নির্মাণের উপর গুরুত্ব দেওয়া হয়েছে।

৪। আমি মাননীয় সদস্যবৃন্দের অবগতির জন্য সানন্দে জানাচ্ছি যে রাজ্য পরিকল্পনা পর্ষদের সাথে আলোচনাক্রমে ১৯৯৭-৯৮ আবাসন দপ্তরের জন্য পরিকল্পনাভুক্ত মোট ৩৩১৪.০০ লক্ষ টাকা (তিন হাজার তিন শত চৌদ্দ লক্ষ) বরাদ্দ হয়েছে যার মধ্যে আবাসন কর্মসূচি রূপায়ণের জন্য পশ্চিমবঙ্গ আবাসন পর্ষদের ৩০০.০০ লক্ষ টাকা (তিন শত লক্ষ) এবং ইঁট ভাটাগুলি আধুনিকীকরণ ও নবরূপদানের জন্য ইট উৎপাদন অধিকারের ৩০০.০০ লক্ষ টাকা (তিনশত লক্ষ টাকা), মোট ৬০০.০০ লক্ষ টাকা (ছয় শত লক্ষ) ঋণের সংস্থান রয়েছে।

এই প্রসঙ্গে উল্লেখ করা যেতে পারে যে পশ্চিমবঙ্গ আবাসন পর্ষদ ১৯৯৭-৯৮ সালে ৬৫৬২.৮৫ লক্ষ টাকার (ছয় হাজার পাঁচশত বাষট্টি দশমিক আট পাঁচ লক্ষ) প্রকল্পের কাজ হাতে নিয়েছে।

৫। কলকাত ও জেলাগুলিতে চাকুরিরত রাজ্য সরকারি কর্মচারিদের বাসস্থানের ব্যবস্থা করার জন্য ভাড়াভিত্তিক আবাসন প্রকল্প রূপায়িত হয়।

আশা করা হচ্ছে যে মেদিনীপুর জেলার তমলুকে ৬০টি ফ্ল্যাট, মুর্শিদাবাদ জেলার কান্দিতে ২৪টি ফ্ল্যাট, নদীয়া জেলার কৃষ্ণনগরে ১৬টি ফ্ল্যাট, বর্ধমান জেলার কালনাতে ৯৬টি ফ্ল্যাট, মুর্শিদাবাদ জেলার লালবাগে ৪৮টি ফ্ল্যাট, জলপাইগুড়ি জেলার আলিপুরদুয়ারে ৫০টি ফ্ল্যাট, কলকাতার লেক গার্ডেন্স-এ দ্বিতীয় পর্যায়ে ৪০টি ফ্ল্যাট, উত্তর দিনাজপুর জেলার বর্ণজোড়ায় ২৪টি ফ্ল্যাট এবং দক্ষিণ দিনাজপুর জেলার খাদিমপুরে ১২টি ফ্ল্যাটের নির্মাণ কাজ শীঘ্রই শেষ হবে।

এছাড়া উত্তর দিনাজপুর জেলার বর্ণজোড়ায় ৭৮টি ফ্ল্যাট, উত্তর চব্বিশ পরগনা জেলার বনমালীপুরে ৮৮টি ফ্ল্যাট, দক্ষিণ দিনাজপুর জেলার খাদিমপুরে ৩৬টি ফ্ল্যাট, মালদা জেলার মহেশবাটিতে ৪২টি ফ্ল্যাট, মেদিনীপুর জেলার বড়পাথরে ৪৮টি ফ্ল্যাট, কলকাতার লেক গার্ডেন-এ দ্বিতীয় পর্যায়ে ৪৮টি ফ্ল্যাট, মেদিনীপুর জেলার তমলুকে ৩৫টি ফ্ল্যাট, মুর্শিদাবাদ জেলার কান্দিতে ২৪টি ফ্ল্যাট এবং হুগলি জেলার আরামবাগে ৪৮টি ফ্ল্যাটের নির্মাণ কাজ চলছে।

কসবা, দক্ষিণ ২৪-পরগনা, নদীয়ার কল্যাণীতে দ্বিতীয় পর্যায়ে ও শিলিগুড়ি-জলপাইগুড়ি ডেভেলপমেন্ট অথরিটির অধীনে জলপাইগুড়িতে কয়েকটি রেন্টাল হাউসিং স্কীমের কথা সরকার ভাবছে।

১৯৯৭-৯৮ সালে এই প্রকল্পটিতে মোট ৮০০.০০ লক্ষ টাকা (আটশত লক্ষ) খরচের প্রস্তাব রাখা হয়েছে।

৬। গৃহ নির্মাণ কর্মসূচি রূপায়ণের সাথে জমি পাওয়ার প্রশ্নটি জড়িত। জমি অধিগ্রহণ প্রক্রিয়াটি সময় সাপেক্ষ ব্যাপার। বহুসংখ্যক অধিগ্রহণের প্রস্তাব আদালতের মামলা মোকদ্দমায় জড়িত। বিশেষ করে কলকাতা নগরীর সংলগ্ন জমির দাম বহুগুণ বৃদ্ধি পেয়েছে। এই সব কারণে যথেষ্ট সংখ্যক গৃহ নির্মাণ কর্মসূচি হাতে নেওয়া সম্ভব হয় না।

এই সব প্রতিবন্ধকতা সত্ত্বেও আবাসন দপ্তর ও পশ্চিমবঙ্গ আবাসন পর্ষদ জমি সংগ্রহের জন্য চেষ্টা অব্যাহত রেখেছে।

মাননীয় সদস্যদের স্মরণে থাকতে পারে, আমি আমার বিগত বাজেট ভাষণে বলেছিলাম যে রাজার হাট নতুন উপনগরীর কাজ ত্বরান্বিত করার উদ্দেশ্য ১৯৭২ সালের পশ্চিমবঙ্গ আবাসন পর্ষদ আইন অনুসারে জমি ক্রয়ের জন্য একটি কমিটি গঠিত হয়েছে। মাননীয় সদস্যগণ জেনে খুশি হবেন যে ঐ কমিটি কাজ শুরু করেছে।

আমি সানন্দে মাননীয় সদস্যদের জানাই যে গত ৭-১-৯৭ তারিখে রাজার হাটে মাননীয় মুখ্যমন্ত্রীর একটি জনসভায় ঐ এলাকায় বহু সংখ্যক জমির মালিক নতুন উপনগীর প্রকল্পের গ্রন্থিবদ্ধ। সমন্বয়ী সংস্থা (Nodal Agency) পশ্চিমবঙ্গ আবাসন পর্ষদকে স্বেচ্ছায় জমি বিক্রয়ের প্রস্তাব নিয়ে এসেছিলেন এবং কিছু জমি সেদিন বিক্রেতাদের নিকট থেকে কেনাও হয়েছিল।

গত ২০-২-৯৭ তারিখে রাজার হাট নতুন উপনগরীর অফিসে অনুষ্ঠিত একটি অনুষ্ঠানে বিরোধী পক্ষের মাননীয় নেতা, জমির মালিক যারা স্বেচ্ছায় জমি বিক্রয় করেছিলেন, তাদের হাতে চেক তুলে দেন।

জমি অধিগ্রহণ ও উন্নয়নের জন্য ১৯৯৭-৯৮ সালের বাজেটে ২০০.০০ লক্ষ (দুইশত লক্ষ) টাকার প্রস্তাব রাখা হয়েছে।

তাছাড়া, পশ্চিমবঙ্গ আবাসন পর্ষদ রাজার হাটে নতুন উপনগরী প্রকল্পের জমি কেনার জন্য ১৯৯৭-৯৮ সালে ২০.০০ কোটি (কুড়ি কোটি) টাকার সংস্থান রেখেছে।

৭। কলকাতা এবং পশ্চিমবঙ্গের অন্যান্য শহর ও নগরে কর্মরতা একক মহিলাদের নিরাপদ বাসস্থানের সমস্যা ও অসুবিধার বিষয়ে সরকার অবহিত আছেন। মাননীয় সদস্যগণ একথা জেনে খুশি হবেন যে বিধাননগরে মহিলা হোস্টেল এর ডরমিটরি ব্লকের শয্যাগুলিতে বিলি বন্টন ইতিমধ্যেই শুরু হয়েছে।

সেই সঙ্গে মাননীয় সদস্যদের আমি একথা জানাতে চাই যে দার্জিলিং জেলার শিলিগুড়িতে ৪৮টি শয্যা বিশিষ্ট কর্মরতা মহিলাদের জন্য হস্টেলের নির্মাণ কাজ চলছে। কলকাতা বা তার পার্শ্ববর্তী এলাকায় একটি মহিলা হস্টেল নির্মাণের জন্য আবাসন দপ্তর জমির খোঁজ করছে। এই উদ্দেশ্যে ১৯৯৭-৯৮ সালের বাজেটে ১০০.০০ লক্ষ (এক শত লক্ষ) টাকার প্রস্তাব রাখা হয়েছে।

৮। গত আর্থিক বছরে জমির অভাবে মধ্য ও নিম্ন আয়ের ব্যক্তিদের জন্য গৃহ নির্মাণ প্রকল্পরূপায়িত করা সম্ভব হয়নি। এই দুই শ্রেণীর ব্যক্তিদের আবাসনের প্রয়োজনীয়তার বিষয়টি সরকারের গোচরে আচে এবং সরকার ১৯৯৭-৯৮ সালে কয়েকটি আবাসন প্রকল্প করার কথা চিন্তা করছে।

এ জন্য ১৯৯৭-৯৮ সালের বাজেটে এল. আই. জি. প্রকল্পের জন্য ১৯৫.০০ লক্ষ (এক শত পঁচানব্বই লক্ষ) টাকার এবং এম. আই. জি. প্রকল্পের জন্য ৯০.০০ লক্ষ (নব্বই লক্ষ) টাকার প্রস্তাব রাখা হয়েছে।

৯। নিম্ন ও মধ্য আয়ের ব্যক্তিদের জন্য গৃহনির্মাণ ঋণ প্রকল্পটি বন্ধ হয়ে গেছে। কিন্তু অনুমোদিত বিষয়গুলির স্বীকৃত দায় পরিশোধের জন্য নিম্ন আয়ের জন্য ৫.০০ লক্ষ (পাঁচ লক্ষ) টাকা এবং মধ্য আয়ের ব্যক্তিদের জন্য ১০.০০ টাকার প্রস্তাব ১৯৯৭-৯৮ সালের বাজেটে রাখা হয়েছে।

১০। অর্থনৈতিক ভাবে দুর্বলতর শ্রেণীর মানুষদের আবাস গৃহের প্রয়োজনীয়তার কথা সরকারের সুবিদিত। বস্তুত অর্থনৈতিকভাবে দুর্বলতর শ্রেণীর মানুষদের জন্য পশ্চিমবঙ্গ আবাসন পর্ষদের মাধ্যমে জেলা আবাসন প্রকল্পটি বিগত কয়েক বছর ধরে চালু রয়েছে। বর্তমানে প্রকল্পটি দ্বিতীয় পর্যায়ের কাজ চলছে। তা সত্ত্বেও সিদ্ধান্ত নেওয়া হয়েছে যে একটি প্রকল্প

দপ্তরের মাধ্যমেও করা হবে। আশা করা হচ্ছে ১৯৯৭-৯৮ সালে ৫০টি আবাস ইউনিট নির্মাণ করা সম্ভব হবে।

১৯৯৭-৯৮ সালের বাজেটে এজন্য ৪০.০০ লক্ষ (চল্লিশ লক্ষ) টাকার প্রস্তাব রাখা হয়েছে।

১১। রাজ্য সরকারি কর্মচারিদের বাসস্থানের সমস্যা সম্পর্কে সরকার সচেতন। তাদের জন্য মালিকানা ভিত্তিক ফ্ল্যাট নির্মাণ প্রকল্প রূপায়ণের মাধ্যমে সরকার সমস্যাটির অংশত সমাধানের চেষ্টা করছে। আশা করা যায় দ্বিতীয় পর্যায়ে লেক গার্ডেন্স-এ ১৬টি মালিকানা ভিত্তিক ফ্ল্যাট নির্মাণ প্রকল্প শীঘ্র শেষ হবে।

এছাড়া দাবগ্রাম শিলিগুড়িতে ১৪০ মালিকানা ভিত্তিক ফ্ল্যাট তৈরির কাজ শুরু হয়েছে যার মধ্যে ১০০টির নির্মাণ কাজ শেষ পর্যায়ে।

এজন্য ১৯৯৭-৯৮ সালে বাজেটে ১০০.০০ লক্ষ (এক শত লক্ষ) টাকার প্রস্তাব রাখা হয়েছে।

১২। ১৯৯৬-৯৭ সালে নিম্ন ও মধ্য আয়ের ব্যক্তিদের জন্য ক্যাশ লোন প্রকল্পে ২৪০.০০ লক্ষ (দুই শত চল্লিশ লক্ষ) টাকার সংস্থান রাখা হয়েছিল। ভাবা হয়েছিল যে কয়েকটি নির্বাচিত এলাকায় বিশেষ করে খাস জমিতে নিম্ন ও মধ্য আয়ের লোকদের নিকট সরাসরি বিক্রয়ের জন্য পশ্চিমবঙ্গ আবাসন পর্ষদ বাড়ি তৈরি করবে। আবার জেলা পরিষদগুলিও নানা অসুবিধার জন্য প্রকল্পটি রূপায়িত করার অবস্থায় ছিল না। যাই হোক কোনও খাসজমি পাওয়া যায়নি বলে প্রকল্পটি রূপায়িত করা সম্ভব হয়নি।

তবুও আবাসন দপ্তর খাস জমি পাওয়ার জন্য চেষ্টা করে যাচ্ছে। আশা করা যায় ১৯৯৭-৯৮ সালে খাস জমি পাওয়া যাবে এবং প্রকল্পটি রূপায়ণের খুঁটিনাটি বিষয়গুলি শীঘ্র চূড়ান্ত হবে।

এই উদ্দেশ্যে ১৯৯৭-৯৮ সালের বাজেটে ১০.০০ লক্ষ (চল্লিশ লক্ষ) টাকার প্রস্তাব রাখা হয়েছে।

১৩। নিঃসঙ্গ বৃদ্ধ ব্যক্তিদের আবাসন সমস্যার কথা সরকারের গোচরে আছে। যদিও সমাজকল্যাণ দপ্তর ও অন্যান্য কয়েকটি সংস্থা এজন্য নানা প্রকল্প রূপায়ণ করছে তবুও আবাসন দপ্তর এ ব্যাপারে বয়োঃবৃদ্ধ নাগরিকদের জন্য কয়েকটি প্রকল্প রূপায়িত করার কথা ভাবছে।

সরকার আশা করে যে কলকাতা বা তার আশে পাশে জমি পাওয়া যাবে। ১৯৯৭-৯৮ সালে এই প্রকল্পে ৫০টি আবাস ইউনিট নির্মাণের কথা ভাবা হচ্ছে।

১৯৯৭-৯৮ সালে এই প্রকল্পের জন্য ৫০.০০ লক্ষ (পঞ্চাশ লক্ষ) টাকার প্রস্তাব রাখা হয়েছে।

১৪। কয়েকটি জেলার আবাসন দপ্তরের অফিসগৃহ নির্মাণ এবং কিছু কিছু যন্ত্রপাতি ও সাজসরঞ্জাম কেনার প্রয়োজন। তাছাড়া সময়ের পরিবর্তনের সাথে সাথে কম্পিউটার বসানোর প্রয়োজনীয়তাও অনুভূত হচ্ছে। ১৯৯৭-৯৮ সালে এই উদ্দেশ্যে ২০.০০ লক্ষ (কুড়ি লক্ষ) টাকা এবং প্রশাসনিক উন্নয়ন কাজের জন্য ৩০.০০ লক্ষ (ত্রিশ লক্ষ) টাকার প্রস্তাব রাখা হয়েছে।

১৫। মাননীয় সদস্যগণ অবহিত আছেন যে আবাসন বিভাগের বিভিন্ন প্রকল্পের অধীন ত্রিশ হাজারেরও বেশি ফ্ল্যাট আছে। অধিকাংশ ফ্ল্যাট ষাট এবং সত্তর দশকে নির্মিত হয়েছিল এবং এই ফ্ল্যাটগুলির পরিবর্তন ও নবীকরণের জন্য প্রচুর অর্থের প্রয়োজন।

১৯৯৭-৯৮ সালের বাজেটে এই উদ্দেশ্যে ২০০.০০ লক্ষ (দুইশত লক্ষ) টাকার প্রস্তাব রাখা হয়েছে।

মাননীয় সদস্যগণ জানেন যে, ই. ডব্লিউ. এস. এল. আই. জি. এম. আই. জি. এবং এইচ. আই. জি. ফ্ল্যাটগুলি খুবই পুরানো। রক্ষণা-বেক্ষণ, মেরামতি ও অন্যান্য আবর্তক ব্যয় বহুগুণ বৃদ্ধি পেয়েছে। এভাবে আয় ও ব্যয়ের একটি বিরাট ফারাক হয়ে গেছে এবং সরকারি তহবিল থেকে সেই ঘাটতিটুকু মেটাতে হবে। মাননীয় সদস্যগণের হয়ত মনে আছে যে গত ১৯৯৪-৯৫ সালের আমার বাজেট ভাষণে যুক্তিসঙ্গতভাবে ভাড়ার কাঠামো পুনর্বিন্যাসের জন্য আমি একটি কমিটি নিয়োগের কথা বলেছিলাম। উক্ত কমিটি একটি প্রতিবেদন পেশ করেছিল এবং উহা পরীক্ষা করে দেখা হয়েছিল। শিশির মঞ্চে টেন্যান্ট অ্যাশোসিয়েশনগুলির সাথে সাধারণভাবে আলোচনাও হয়েছিল এবং তারা নীতিগতভাবে সরকারের ভাড়া বৃদ্ধির প্রস্তাবে সম্মত হয়েছিলেন। অবশ্য সেই সাথে তাদের অধিকাংশই সত্তর মেরামতির জন্য চাপ দিয়েছেন। গত ১-১১-৯৬ তারিখ থেকে ঐসব ফ্ল্যাটগুলির মাসিক ভাড়া অ্যাডহক হিসাবে দ্বিগুণের বেশি বৃদ্ধি করা হয়নি।

তবু ভাড়া বৃদ্ধি হলেও বাজারের তুলনায় তা অত্যন্ত কম। ভাড়া সংক্রান্ত অভিযোগুলি পরীক্ষা ও পুনঃর্বিচার করার জন্য বিশেষ করে আবাসগুলির মেরামতি এবং সংশ্লিষ্ট অন্যান্য বিষয়গুলি ছাড়াও সংশোধিত ভাড়া কাঠামোর অসঙ্গতিগুলি দূরীকরণের উপায় সম্পর্কে সুনির্দিষ্ট প্রস্তাব দেওয়ার জন্য একটি অ্যাডভাইসরি কমিটি গঠিত হয়েছে আশা করা যাচ্ছে কমিটি শীঘ্রই তার প্রতিবেদন জমা দেবেন।

ভাড়া সংশোধনের পূর্বে আয় ও ব্যয়ের বিরাট ফারাকের জন্য সরকারি তহবিলে প্রচুর ঘাটতি হওয়ায় সরকার এল. আই. জি. এম. আই. জি. ফ্ল্যাট তৈরি না করার সিদ্ধান্ত নিয়েছিল। ভাড়া সংশোধনের পর আশা করা যায় অবস্থার উন্নতি ঘটবে। আবাসনের ক্রমবর্ধমান মানুষের চাহিদা থাকায় ইতিমধ্যে সমস্ত ই. সি. টি. পি. (চতুর্থ পর্যায়) প্রকল্প ছাড়াও আরও একটি প্রকল্প রূপায়ন করার কথা সরকার ভাবছে। ইতিমধ্যে গৃহনির্মাণের খরচ বহুগুণ বৃদ্ধি পেয়েছে এবং এই ফ্ল্যাটগুলির ভাড়া প্রাথমিকভাবে 'না লাভ না লোকসানের' ভিত্তিতে ঠিক করা হবে। সাথে সাথে সরকারের আর্থিক বোঝা কমানোর জন্য এল. আই. জি., এম. আই.

জি. এইচ. আই. জি. ফ্ল্যাটের মালিকানা হস্তান্তর করার প্রচেষ্টা চালিয়ে যাওয়া হচ্ছে যাতে ভাড়াটিয়ারা ফ্ল্যাটের মালিক হতে পারেন।

১৬। স্থানীয় সহজলভ্য বাড়ি তৈরির মালমশলা ব্যবহার করে কম খরচে গৃহনির্ম্মাণের আধুনিক প্রযুক্তি সাধারণ মানুষের মধ্যে প্রচার করার জন্য বে-সরকারি স্বেচ্ছাসেবী প্রতিষ্ঠানের দ্বারা পরিচালিত বিল্ডিং সেন্টার স্থাপনের কথা সরকার চিন্তা করছে। যদিও বহু প্রতিষ্ঠান ও সংস্থা এ ধরনের প্রকল্প নিজেদের প্রচেষ্টায় চালিয়ে যাচ্ছে এক্ষেত্রে রাজ্য সরকারের ভূমিকা হবে উপদেশ ও সাহায্যের মাধ্যমে তাদের প্রচেষ্টাকে গতিশীল করা।

১৯৯৭-৯৮ সালের বাজেটে এই উদ্দেশ্যে ১০.০০ লক্ষ (দশ লক্ষ) টাকা প্রস্তাব করা হয়েছে।

কেন্দ্রীয় সরকারের ভরতুকির সাহায্যে বাসস্থানের ক্রমোন্নয়ন করার জন্য বাসস্থান ক্রমোন্নয়ন প্রকল্প (সেন্টার আপগ্রেডেশন স্কীম) রূপায়ন করার জন্য রাজ্য সরকার আগ্রহী।

এই প্রকল্পের জন্য ১৯৯৭-৯৮ সালে ২০.০০ লক্ষ (কুড়ি লক্ষ) টাকার প্রস্তাব রাখা হয়েছে।

তাছাড়া অর্থনৈতিকভাবে দুর্বলতর শ্রেণী এবং নিম্ন আয়ের লোকেদের ক্ষেত্রে ঋণের সুদের জন্য কিছু পরিমাণ ভরতুকি দেওয়ার জন্য ইন্টারেস্ট সাবসিডি স্কীম চালু করতে সরকার ১৯৯৭-৯৮ সালে ১০.০০ লক্ষ (দশ লক্ষ) টাকার প্রস্তাব রাখছে।

চা বাগিচা শ্রমিকদের জন্য ভরতুকি ভিত্তিক প্রকল্পটি কেন্দ্রীয় সরকার বন্ধ করে দিয়েছেন। তথাপি রাজ্য সরকার অনুমোদিত আবেদন পত্রগুলির বকেয়া ঋণের টাকা পর্যায়ক্রমে দিয়ে দায়মুক্ত হওয়ার জন্য ১৯৯৭-৯৮ সালে লোন ও ভরতুকি বাবদ ১০.০০ লক্ষ (দশ লক্ষ) টাকার প্রস্তাব রাখা হচ্ছে।

১৭। মাননীয় সদস্যগণের স্মরণে থাকতে পারে যে ১৯৯৬-৯৭ সালের বাজেট ভাষণে নাইট সেন্টাররা রাত্রিকালীন আবাসস্থান নির্মাণ প্রকল্প রূপায়নের কথা আমি উল্লেখ করেছিলাম। একটি নাইট সেন্টার তৈরির পরিকল্পনা করা হয়েছে এবং আশা করা যায় ১৯৯৭-৯৮ সালে নির্মাণ কাজ শুরু হবে। ১৯৯৭-৯৮ সালের বাজেটে এই উদ্দেশ্যে ৮৪.০০ লক্ষ (চুরাশি লক্ষ) টাকার প্রস্তাব রাখা হয়েছে।

১৮। মাননীয় সদস্যবৃন্দ অবগত আছেন যে প্রমোটারদের কার্যকলাপ নিয়ন্ত্রণ করতে গৃহ নির্মাণের ক্ষেত্রে যথেষ্ট মান বজায় রাখতে এবং প্রোমোটারদের থেকে ফ্ল্যাট ক্রয়েচ্ছু ক্রেতা সাধারণের স্বার্থ রক্ষার্থে ওয়েস্ট বেঙ্গল বিল্ডিং (রেগুলেশন অব প্রোমোশন অফ কনস্ট্রাকশন অ্যান্ড ট্রান্সফার বাই প্রমোটারস) অ্যাক্ট, ১৯৯৩ আবাসন দপ্তর কার্যকর করছে।

৯-৮-১৯৯৫ তারিখ থেকে আইনটি কলকাতার পৌর এলাকায় বলবৎ হয়েছে এবং সর্বসাধারণের কল্যাণের জন্য ভারতবর্ষে এ ধরনের আইন এই প্রথম চালু হয়েছে।

বিভিন্ন দপ্তর সংস্থা যেমন কলকাতা পৌরসভা, দমকল, পুলিশ ইত্যাদির সমন্বয়ের উন্নতি ঘটাতে পরিকাঠামোগত উন্নয়নের বিভিন্ন পদক্ষেপ নেওয়া হয়েছে।

এ পর্যন্ত নথিভুক্ত করার জন্য ১৩৪টি আবেদন পত্র রেজিস্ট্রেশনের জন্য পাওয়া গেছে এবং ৮৮ জন প্রমোটার নথিভুক্ত হয়েছেন। বিভিন্ন শ্রেণীর ৪৭৩টি ফ্ল্যাট নির্মাণের জন্য ৩৯টি প্রকল্পের ক্ষেত্রে অনুমতি দেওয়া হয়েছে।

১৯। ইট উৎপাদন অধিকার বা ব্রিক প্রোডাকশন ডাইরেক্টরেট পশ্চিমবঙ্গের বিভিন্ন জেলায় যন্ত্রচালিত ও হস্তচালিত পদ্ধতিতে ইঁট উৎপাদন কর্ম্মে ব্যাপৃত।

দক্ষিণ ২৪-পরগনা জেলার আক্রায়, নদীয়া জেলার কল্যাণীতে, উত্তর দিনাজপুর জেলার আবদুল ঘাটাতে, হুগলি জেলার জলাঘাটা ও বোরাই, বর্ধমান জেলার কাঞ্চননগরে এবং মেদিনীপুর জেলার হলদিয়াতে হস্তচালিত ইট ভাটা অবস্থিত। এর মধ্যে আক্রায় অবস্থিত ইট ভাটাটিই পশ্চিমবঙ্গের মধ্যে সর্ববৃহৎ। ১৯৬৬ সালে পলতায় নির্মিত ইট ভাটাটি একমাত্র যন্ত্রচালিত ইট ভাটা।

এই সব ইট ভাটাগুলির সংস্কার ও আধুনিকীকরণের প্রয়োজন। এ জন্য প্রচুর অর্থের প্রয়োজন। পর্যায়ক্রমে কাজটি করার কথা সরকার চিন্তা করেছে।

১৯৯৭-৯৮ সালে এই উদ্দেশ্যে ৩০০.০০ লক্ষ (তিনশত লক্ষ) টাকার প্রস্তাব রাখা হয়েছে।

২০। মাননীয় সদস্যগণ সরকারের একটি প্রধান সংস্থা পশ্চিমবঙ্গ আবাসন পর্ষদের কাজ কর্মের বিষয়ে অবগত আছেন। বস্তুত বিভিন্ন আয়ের ব্যক্তিদের জন্য গৃহনির্মাণের ক্ষেত্রে এটিই হল রাজ্যের সর্ববৃহৎ সংস্থা।

বর্তমানে পশ্চিমবঙ্গ আবাসন পর্ষদ ল্যান্ড পারচেস কমিটি এবং জমি অধিগ্রহণ আইন অনুসারে জমি সংগ্রহের চেষ্টা করছে।

৩১-৩-৯৬ তারিখ পর্যন্ত পশ্চিমবঙ্গ আবাসন পর্ষদ ২৩৩০৯টি আবাসন ইউনিট তৈরি করেছে, যার মধ্যে অর্থনৈতিকভাবে দুর্বলতর শ্রেণীর জন্য ১১৪১টি, আয়ের জন্য ৩৯১৫টি, মধ্য আয়ের জন্য ৯৩৭৮টি আবাসন ইউনিট আছে।

১৯৯৬-৯৭ সালের শেষ ভাগে ১৯৭৬টি আবাস ইউনিট নির্মাণের কাজ চলছে।

১৯৯৭-৯৮ সালে ১৭৮০টি আবাস ইউনিটের নির্মাণ কাজ সম্পূর্ণ করার লক্ষ্যমাত্রা স্থির করা হয়েছে।

১৯৯৭-৯৮ সালের বাজেটে এই উদ্দেশ্যে ৩০০,০০ লক্ষ (তিন শত লক্ষ) টাকার ঋণের প্রস্তাব রাখা হয়েছে।

২১। মাননীয় সদস্যদের স্মরণে থাকতে পারে ১৯৯৬-৯৭ সালের বাজেট ভাষণে আমি বলেছিলাম যে ডিস্ট্রিক্ট প্রাইমারি স্কুল এবং পশ্চিমবঙ্গ বোর্ড অব প্রাইমারি এডুকেশনের শিক্ষক

ও অশিক্ষক কর্মচারিদের জন্য এল. আই. জি. এবং এম. আই. জি. ক্যাশ লোন প্রকল্প শুরু করা হবে যার জন্য ১৯৯৬-৯৭ সালে ১৯২৫.০০ লক্ষ (এক হাজার নয় শত পঁচিশ লক্ষ) টাকার সংস্থান রাখা হয়েছিল।

কিন্তু যথেষ্ট সংখ্যক আবেদনপত্র না আসায় প্রকল্পটি শুরু করা যায়নি।

যাই হোক ১৯৯৭-৯৮ সালে প্রকল্পটিকে রূপায়িত করার চেষ্টা করা হচ্ছে।

২২। মাননীয় সদস্যবৃন্দ অবগত আছেন যে গ্রন্থিবদ্ধ / সমন্বয় সংস্থা হিসাবে পশ্চিমবঙ্গ আবান পর্ষদ হাডকোর ঋণের সাহায্যে জিলা আবাসন প্রকল্প রূপায়িত করছে।

এখনও পর্যন্ত জিলা আবাসন প্রকল্পের দ্বিতীয় পর্যায়ে বিভিন্ন জেলার ৪১৬৫ জন অর্থনৈতিকভাবে দুর্বলতর শ্রেণীর ব্যক্তি উপকৃত হয়েছেন।

এছাড়া বহু সংখ্যক আবেদনপত্র পাওয়া গেছে যেগুলির পদ্ধতিগত কাজ চলছে। আশা করা যায় ১৯৯৬-৯৭ সালে এই প্রকল্পের কাজ সন্তোষজনক হবে।

২৩। মাননীয় সদস্যবৃন্দ অবগত আছেন যে পশ্চিমবঙ্গ সরকার রাজারহাটে নতুন উপ-নগরী প্রকল্প হাতে নিয়েছে। এই প্রকল্পের প্রাথমিক কাজকর্ম শুরু হয়েছে। এই প্রকল্পের গ্রন্থিবদ্ধ সমন্বয়ী সংস্থা পশ্চিমবঙ্গ আবাসন পর্ষদকে বর্তমানে একটা পর্যায়ের কাজ ন্যস্ত করা হয়েছে। পশ্চিমবঙ্গ আবাসন পর্ষদ জমি সংগ্রহ, সেতু নির্মাণ, রাস্তা প্রশস্ত করার মতো বিভিন্ন কাজ শুরু করছে। এটা একটা বিশাল কর্মযজ্ঞ এবং প্রচুর অর্থের প্রয়োজন বলে হাডকো এবং রাষ্ট্রায়ত্ত অন্যান্য ব্যাঙ্কের দ্বারস্থ হতে হয়েছ, প্রচুর জমি সংগ্রহ করে দ্রুত গতিতে প্রকল্পটি রূপায়িত করার জন্য। আশা করা যায় ব্যাঙ্ক থেকে ১৯৯৬-৯৭ সালে ১.০০ কোটি (এক কোটি) টাকা এবং ১৯৯৭-৯৮ সালে ১০.০০০ টাকা (দশ কোটি) টাকা পাওয়া যাবে।

২৪। মাননীয় সদস্যগণের স্মরণে থাকতে পারে ১৯৯৬-৯৭ সালের আমার বাজেট ভাষণ, যেখানে আমি বলেছিলাম যে দুটি যৌথ উদ্যোগ কোম্পানি যথা বেঙ্গল অম্বুজা হাউসিং ডেভেলপমেন্ট লিমিটেড এবং বেঙ্গল পিয়ারলেস হাউসিং ডেভেলপমেন্ট কোম্পানি লিমিটেড, যথাক্রমে রাজাপুর ও দমদমের নিকট নজরুল ইসলাম সরণিতে প্রকল্পের কাজ শুরু করেছে।

দুটি ক্ষেত্রেই নির্মাণ কার্য চলছে। রাজ্যের প্রকট গৃহ সমস্যার কিছু পরিমাণে সমাধান কল্পে সরকার আরও কয়েকটি যৌথ উদ্যোগ কোম্পানি স্থাপনের কথা চিন্তা করছে।

২৫। বিধাননগরের পরিকাঠামোগত উন্নয়ন কাজের দায়িত্ব নগরোন্নয়ন দপ্তরের উপর ন্যস্ত আছে ২৫৫.০০ লক্ষ (দুই শত পঞ্চান্ন) টাকা খরচ করে বিধাননগরে কয়েকটি বড় কাজ যেমন আই. বি. মার্কেট বৈদ্যুতিকরণ, জল সরবরাহের পাইপ বসানো, ভূমি নিম্নস্থ নর্দমার পুনর্বিন্যাস করা হবে। কর্মচারিদের বেতনসহ অফিস চালানো, সম্পত্তির রক্ষণাবেক্ষণ এবং বিধাননগরে পরিকাঠামোগত উন্নয়নে ১০১৮.৯৪ লক্ষ (এক হাজার আঠারো লক্ষ চুরানব্বই

হাজার) টাকা খরচ হবে। পরিকল্পনা বর্হিভূত খাতে মোট খরচ ধরা হয়েছে ১২৭৩.৯৪ লক্ষ (এক হাজার দুইশত তিয়াত্তর লক্ষ চুরানব্বই হাজার) টাকা।

পরিকল্পনা বহির্ভূত ঐ কাজগুলি ছাড়াও মাধ্যমিক বিদ্যালয় ভবন নির্মাণ সেক্টর-২ এ বৈশাখি আবাসনে ৪টি তিনতলা 'সি' টাইপ আবাাসন তৈরি, পূর্বদিকে জল নিকাশি খালের পুনঃ প্রচলন এবং ধাপা পুনর্বাসন এলাকার উন্নয়নের কাজ করতে সরকার মনস্থ করেছে যার জন্য ১৯৯৭-৯৮ সালে পরিকল্পনা খাতে ২৪৮.০০ লক্ষ (দুই শত আটচল্লিশ লক্ষ টাকা) টাকার প্রস্তাব করা হয়েছে।

২৬। বাজার, অফিস গৃহ এবং স্থানীয় কেন্দ্রগুলির রক্ষণাবেক্ষণের এবং কল্যাণী ও পাতিপুকুর নগরীরর পরিকাঠামোগত উন্নয়নের দায়িত্ব নগরোন্নয়ন দপ্তরের উপর ন্যস্ত আছে এবং এই উদ্দেশ্যে ১৯৯৭-৯৮ সালে পরিকল্পনা বহির্ভূত খাতে ৬৩.৭০ লক্ষ (তেষট্টি লক্ষ সত্তর হাজার টাকা) টাকার প্রস্তাব করা হয়েছে।

মহাশয়, আমার বক্তব্য শেষ করে, আমার উপস্থাপিত দাবি মঞ্জুরের জন্য সভাতে অনুরোধ করছি।

## DEMAND No. 37

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 4,79,80,00,000 be granted for expenditure under Demand No. 73, Major Head : "2217—Urban Development", during the next financial year.

(This is inclusive of a total sum of Rs. 1,59,95,00,000 already voted on account)

(Printed Budget Speech of Shri Ashok Bhattacharya on Demand No. 37 laid on the Table was taken as read.)

২। পৌর-বিষয়ক দপ্তরের পরিকল্পনা ও পরিকল্পনা বহির্ভূত ব্যয় বাবদ ৩১৮,২১,০০,০০০ (তিনশত আঠারো কোটি একুশ লক্ষ) টাকা-এর মধ্যে ধরা হয়েছে।

৩। আমার বিভাগের কাজকর্মকে তিনটি সাধারণ ভাগে ভাগ করা যায়, যেমন (১) কল্যাণী উপনগরীসহ কলকাতা মহনগরী অঞ্চল (২) বিভাগের শহর ও গ্রাম পরিকল্পনা শাখার দ্বারা পরিচালিত কলকাতা মহানগরী অঞ্চলের বাইরে সেই সমস্ত অঞ্চল যেগুলি পশ্চিমবঙ্গ শহর ও গ্রাম (পরিকল্পনা ও উন্নয়ন) বিধি, ১৯৭৯ অনুযায়ী "পরিকল্পনা অঞ্চল" বলে ঘোষিত হয়েছে এবং যেগুলির জন্য পৃথক পৃথক পরিকল্পনা / উন্নয়ন কর্তৃপক্ষ গঠন করা হয়েছে, এবং (৩) আরবান ল্যাণ্ড সিলিং সংক্রান্ত বিষয়াদি।

৪। সি. এম. ডি. এ. কলকাতা মহানগরী অঞ্চলের উন্নয়নের দায়িত্বপ্রাপ্ত সংস্থা হিসাবে যান ও পরিবহন, জলসরবরাহ, জলনিকাশি ও পয়ঃপ্রণালী এবং বস্তি উন্নয়নে বিভিন্ন কর্মসূচি

রূপায়ণ করেছে। এছাড়াও আবাসন, অঞ্চল উন্নয়ন পরিকল্পনা, গঙ্গা অ্যাকশন পরিকল্পনা ও পরিবার কল্যাণ পরিকল্পনা শাখাতেও বহু কর্মসূচি রূপায়িত হচ্ছে। মেগাসিটি কর্মসূচি, ও. ডি. এ.-র সহায়তায় কলকাতা বস্তি উন্নয়ন প্রকল্প ও ভারতীয় জনসংখ্যা প্রকল্প-VIII (IPP-VIII)-এর অন্তর্গত বিভিন্ন শাখার কাজও চলছে। এছাড়াও "প্রাথমিক ন্যূনতম পরিষেবা" নামে মৌলিক পরিকাঠামোগত সুবিধাদির উন্নয়নের জন্য কিছু নতুন প্রকল্প শুরু হবে, এই দাবিতে এই প্রকল্পের জন্য ৩,৭৩৪ লক্ষ টাকা অনুমোদনের প্রস্তাব করা হয়েছে।

৫। কলকাতা মেগাসিটি কর্মসূচির অন্তর্গত উল্লেখযোগ্য কাজগুলির সম্বন্ধে আমার গত বছরের আশ্বাসন নিশ্চয় মাননীয় সদস্যদের স্মরণে আছে, আমি আনন্দের সঙ্গে বেশ কিছু গুরুত্বপূর্ণ ও উল্লেখযোগ্য কাজের সমাপ্তি ও অগ্রগতি সম্পর্কে আপনাদের জানাচ্ছি ঃ-

৬.১। **জলসরবরাহ**

সল্টলেক, দক্ষিণ দমদম এবং দমদমে পানীয় জল সরবরাহের কাজ শেষ হয়েছে এবং লাইন পরীক্ষার কাজ চলছে। বেশ কিছু "প্রান্তিক অঞ্চল জলসরবরাহ প্রকল্প" (FAWS Scheme) যেমন বালি, গনিপুর-সন্তোষপুর, নবপল্লী, সারেঙ্গা, মধ্যমগ্রাম ইত্যাদি সমাপ্ত হয়েছে এবং চালু রয়েছে। আরও কিছু "প্রান্তিক অঞ্চল জলসরবরাহ প্রকল্প"-এর কাজ খুব শীঘ্রই সম্পন্ন হবে বলে আশা করা যায়। এই ক্ষেত্রে অন্য যে সমস্ত বড় কাজ চলছে সেগুলি হল—১৫০০ মি.মি. ব্যাসের টালা অকল্যাণ্ড মেইন, মহম্মদ আলি পার্কে বুস্টিং স্টেশন ও ভূগর্ভস্থ জলাধার, হাওড়া জলসরবরাহ প্রকল্পের স্থিতিকরণ এবং বেহালা চৌরাস্তার ভূগর্ভস্থ জলাধার। গার্ডেনরীচ ট্রিটমেন্ট প্ল্যান্টের ক্ষমতা প্রতিদিন আরও ৬০ মিলিয়ন গ্যালন পরিমাণে বাড়ানোর কাজ শুরু হয়েছে। হাওড়া সারভিস্ ডিস্ট্রিক্টে জল সরবরাহ প্রতিদিন আরও ২০ মিলিয়ন গ্যালন পরিমাণে বাড়ানোর একটি পরিকল্পনাও চূড়ান্ত হচ্ছে।

৬.২। **জলনিকাশি ও পয়ঃপ্রণালী**

জলনিকাশি ও পয়ঃপ্রণালী ক্ষেত্রে হাওড়া ময়দান, বেলিলিয়াস রোড, নন্দননগর অঞ্চলের নিকাশি ব্যবস্থা এবং কলকাতা পৌর নিগমের আনীত ওয়েস্ট ম্যানেজমেন্ট প্রকল্পের কাজে যথেষ্ট অগ্রগতি ঘটেছে এবং কাজ প্রায় শেষ হতে চলেছে। কলকাতা পৌর নিগমের ১১১এবং ১১১২ নং ওয়ার্ডের অপ্রতুল নিকাশী ব্যবস্থার সমস্যা দূরীকরণের কাজেও যথেষ্ট অগ্রগতি ঘটেছে। সম্প্রতি তিনটি প্রকল্প যেমন হাওড়া পৌর নিগমের সলিড ওয়েস্ট ম্যানেজমেন্ট এবং ১-১৬ নং ওয়ার্ডের নিকাশি ব্যবস্থা ও রবীন্দ্রপল্লী নিকাশি ব্যবস্থার কাজ হাতে নেওয়া হয়েছে।

৬.৩। **যান ও পরিবহন**

১৯৯৬ সালের সেপ্টেম্বর মাসে পার্ক সার্কাস কানেক্টরের উপরে ৪ নং সেতুর প্রশস্তিকরণের কাজ শেষ হয়েছে এবং যান চলাচলের জন্য খুলে দেওয়া হয়েছে। ফতেহ্ শাহ্ খালের উপরে সেতুর কাজও ১৯৯৬ সালের জানুয়ারিতে শুরু হয়ে ইতিমধ্যেই সম্পন্ন হয়েছে ও জনসাধারণের ব্যবহারের জন্য খুলে দেওয়া হয়েছে। প্রিন্স আনোয়ার শাহ্ রোড কানেক্টর

নির্মাণের কাজের প্রথম পর্যায়ে ০.৭ কি.মি. রাস্তা নির্মাণ সম্পন্ন হয়েছে। উল্টোডাঙা থেকে রাসবিহারী কানেক্টর পর্যন্ত ইস্টার্ন মেট্রোপলিটান বাইপাসের বিভিন্ন অংশের প্রশস্তিকরণের কাজ সমাপ্তির বিভিন্ন পর্যায়ে রয়েছে। প্রিন্স আনোয়ার শাহ্ রোড কানেক্টর নির্মাণের দ্বিতীয় পর্যায়ে ০.৪ কি.মি. রাস্তা এবং ইস্টার্ন রেলওয়ের লাইনের উপরে একটি রেলওয়ে ওভারব্রিজ নির্মাণের পরিকল্পনাও চূড়ান্ত করা হচ্ছে এবং খুব শীঘ্রই কাজ শুরু হবে। কোণা এক্সপ্রেসওয়ে নির্মাণের কাজও চলছে এবং আশা করা যায় যে জমি অধিগ্রহণ প্রক্রিয়া শীঘ্রই সমাপ্ত হবে। এই এক্সপ্রেসের অন্তর্গত সাঁতরাগাছি রেলওয়ে ওভারব্রিজ নির্মাণের কাজ চলছে। সালকিয়া ফ্লাইওভারের জন্য জমি অধিগ্রহণের পরিকল্পনা চূড়ান্ত হয়েছে এবং পুনর্বাসন সংক্রান্ত কাজ শুরু হয়েছে। ফ্লাইওভারের একপ্রান্তের কাজ খুব শীঘ্রই শুরু হবে। ব্যারাকপুর-দমদম এক্সপ্রেসওয়ের জন্য জমি অধিগ্রহণের কাজ ইতিমধ্যেই শুরু হয়েছে। গড়িয়া ব্রিজের মূল সেতুর কাজ আগেই সম্পন্ন হয়েছিল, এখন জমি অধিগ্রহণ সংক্রান্ত সমস্যাদি কাটিয়ে উঠে অ্যাপ্রোচ রোডের কাজ শুরু হয়েছে। আশা করা যায় যে ১৯৯৭ সালের মাঝামাঝি এই ব্রিজ চালু করা যাবে। ৪২ একর জায়গা জুড়ে কোণা ট্রাক টার্মিনাসের প্রথম পর্যায়ের কাজ শুরু হয়েছে। প্রাথমিকভাবে জমি ভরাট এবং সীমানা-প্রাচীর নির্মাণের কাজ, আনুমানিক ১৬৮ লক্ষ টাকা ব্যয়ে, শুরু হয়েছে। প্রথম পর্যায়ের কাজ ২ বছরের মধ্যে শেষ করার পরিকল্পনা নেওয়া হয়েছে। কোন্নগরে রেললাইনের তলায় আণ্ডার পাশ তৈরির কাজও শুরু হয়েছে।

৬.৪। **আবাসন ও অঞ্চল উন্নয়ন**

বিভিন্ন অঞ্চলে আবাসনের চাহিদা অনুভব করে সি. এম. ডি. এ. আবাসনকে অন্যতম গুরুত্বপূর্ণ কর্মসূচি হিসাবে গ্রহণ করেছে। ইতিমধ্যেই ব্যারাকপুর, বৈষ্ণবঘাটা, পাটুলি এবং গল্ফগ্রীণে আবাসন প্রকল্প হাতে নেওয়া হয়েছে। কলকাতা মহানগরী অঞ্চলে ভিন্ন ভিন্ন লোকেদের জন্য আরও আবাসন প্রকল্প গ্রহণ করার প্রস্তাব আছে। সোনারপুরে একটি উপনগরী গড়ে তোলার প্রাথমিক পরিকল্পনা বর্তমানে বিবেচনাধীন রয়েছে। সি. এম. ডি. এ., সি. আই. টি. ও এইচ. আই. টি. বিভিন্ন অঞ্চলে বাণিজ্যকেন্দ্রও গড়ে তুলবে যা থেকে অঞ্চলগুলির চাহিদাই শুধু মিটবে না, এই সংস্থাগুলির রাজস্বের উৎসও প্রসারিত হবে।

৬.৫। **বস্তি উন্নয়ন**

বস্তি উন্নয়নের ক্ষেত্রে ও. ডি. এ. সহায়তাপ্রাপ্ত কলকাতা বস্তি উন্নয়ন প্রকল্প (CSIP) রূপায়নে যথেষ্ট অগ্রগতি ঘটেছে। এই প্রকল্পে কলকাতার ১৫টি ওয়ার্ডের বস্তিগুলি অন্তর্ভুক্ত হয়েছে। জলসরবরাহ, নিকাশি, রাস্তা, আলো, স্বাস্থ্য ও সমষ্টি উন্নয়ন ইত্যাদি পরিকাঠামোগত সুবিধাদির উন্নয়ন সংক্রান্ত প্রযুক্তিগত কাজকর্ম ডিসেম্বর, ১৯৯৭-এর মধ্যে সম্পন্ন হবে। পরিকাঠামোগত উন্নয়নের ১-ক পর্যায়ের কাজ প্রায় সম্পূর্ণ হয়েছে এবং ১-খ পর্যায়ের কাজও পুরোদমে চলছে। টিটাগড় ও ব্যারাকপুরের ৩৩,০০০ বস্তিবাসীদের জন্য আরেকটি প্রকল্প ওভারসীজ ডেভেলপমেন্ট এজেন্সি (ODA)-এর মঞ্জুরির জন্য পাঠানো হয়েছে। এ ছাড়াও ছয়টি পৌরসভার জন্য আনুমানিক ৭৫ কোটি টাকার আরেকটি প্রকল্পও প্রস্তাবিত হয়েছে।

সি. এস. আই. পি. ছাড়াও কলকাতার বিভিন্ন ওয়ার্ডে মেগাসিটি পরিকল্পনা ও ন্যূনতম প্রয়োজন কর্মসূচির অধীনে যথাক্রমে ৩.৪৩ কোটি টাকা ও ১.৬৫ কোটি টাকার বস্তি উন্নয়নের কাজ হাতে নেওয়া হয়েছে।

গত বছরেই জানানো হয়েছিল যে, দশম অর্থ কমিশন ১৯৯৬-৯৭ সাল থেকে শুরু করে চার বছরের জন্য, কলকাতার বস্তির বিশেষ সমস্যার মোকাবিলার জন্য ৫০ কোটি টাকার অনুদান মঞ্জুর করেছে। এই প্রকল্পের কর্ম-পরিকল্পনা রচিত হয়েছে এবং স্টেট লেভেল এম্‌পাওয়ার্ড কমিটির (SLEC) মঞ্জুরীলাভ করেছে। এই কর্ম পরিকল্পনা ভারত সরকারের কাছে ইন্টার মিনিস্টিরিয়াল এম্‌পাওয়ার্ড কমিটি (IMEC)-এর দ্রুত অনুমোদনের জন্য পাঠানো হয়েছে। ১৯৯৭-৯৮ আর্থিক বছরে, এই প্রকল্পের জন্য ১২ কোটি টাকা বরাদ্দ করা হয়েছে।

স্বাস্থ্য প্রকল্পগুলিতে, ৮টি হেলথ্ অ্যাডমিনিস্ট্রেটিভ ইউনিট (HAU), ৩২টি এক্সটেন্ডেড স্পেশ্যালিস্ট আউট পেশেন্ট ডিপার্টমেন্ট (ESOD) চালু আছে। জন্মহার, শিশু মৃত্যুহার, প্রসূতি মৃত্যুহারের মাপকাঠিতে বস্তি উন্নয়ন কর্মসূচিগুলির উপকৃত জনসাধারণের স্বাস্থ্যমানের উন্নতি লক্ষ্য করা যায় এই তথ্যগুলি থেকে—শিশুদের প্রাথমিক টীকাকরণের হার ২৭.১% থেকে বেড়ে ৭৭.৩%, সন্তানসম্ভবা মায়েদের টিটেনাস প্রদানের হার ১৯.৮% থেকে বেড়ে হয়েছে ৯৬.৫%। সংক্রামক রোগে আক্রান্ত হওয়া ও মৃত্যুহার কমেছে।

সি. এম. ডি. এ. বর্তমানে যে সমস্ত জাগা সি. ইউ. ডি. পি.-৩, সি. এস. আই. পি. ও অন্যান্য স্বাস্থ্য প্রকল্পে অন্তর্ভুক্ত হয়নি এমন জায়গাগুলির ৩৮ লক্ষ জনগণের মধ্যে পৌরসভাগুলির মাধ্যমে মাতৃ ও শিশুস্বাস্থ্যের উন্নতি ও জন্মহার নিয়ন্ত্রণের উদ্দেশ্যে ভারতীয় জনসংখ্যা প্রকল্প (IPP-VIII) রূপায়িত করেছে। এই প্রকল্পে আনুমানিক ১০১.৬৩ কোটি টাকা ব্যয় হবে।

নতুন এইচ. এ. ইউ., ই. এস. ও. পি. ডি. ইত্যাদি নির্মাণ এবং ৬২টি এইচ. এ. ইউ. ৩৯৭টি সাব সেন্টার এবং ১৯৮৫টি ব্লকের মাধ্যমে পরিষেবার কাজ শুরু হয়ে গেছে। এখন অবধি প্রায় ২০ লক্ষ লোকের এই প্রকল্পের আওতায় আনা হয়েছে।

২৭টি এইচ. এ. ইউ. ও ৮টি ই. এস. ও. পি. ডি. নির্মাণ চলছে, ৫টি প্রসূতি সদন মেরামতি করা হচ্ছে এবং ৬৬টি স্কুলবাড়ি মেরামত করা হয়েছে।

**৬.৫। গঙ্গা অ্যাকশন প্ল্যান**

১৫টি প্রথম শ্রেণীর শহরে প্রথম পর্যায়ের গঙ্গা অ্যাকশান প্ল্যানের কাজ শেষ হতে চলেছে। বাকি শহরগুলির নিকাশি ব্যবস্থার দূষণের মাত্রা সমীক্ষা ও পরীক্ষা করে গঙ্গা অ্যাকশন প্ল্যান দ্বিতীয় পর্যায়ে গঙ্গা নদীর উপরে ২৭টি ও দামোদরের উপরে ৪টি শহরে দূষণ নিয়ন্ত্রণের ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে। প্রাথমিক সম্ভাব্যতা রিপোর্টের উপর ভিত্তি করে ভারত সরকার এই শহরগুলির অন্তর্ভূক্তিতে তাদের অনুমোদন জানিয়েছে। অধিকাংশ শহরের ক্ষেত্রেই বিস্তারিত প্রকল্প রিপোর্ট তৈরি হয়ে গেছে এবং বাকিগুলি তৈরি হচ্ছে। কাজও খুবই

শীঘ্রই শুরু হবে। এই প্রকল্পের অধীনে গঙ্গায় পড়ার আগে নিকাশি পদার্থের পরিশ্রাবন, বৈদ্যুতিক চুল্লী নির্মাণ ও নদী তীর উন্নয়ন ইত্যাদি প্রকল্পে কাজ হবে।

৮। অপরিকল্পিত ও বিক্ষিপ্ত বৃদ্ধি প্রতিরোধ করতে ও উন্নয়ন কর্মকাণ্ড সঠিক পথে চালানোর জন্য বিভিন্ন অঞ্চলের জমির ব্যবহার ও উন্নয়ন নিয়ন্ত্রণ প্ল্যান (LUDCP) অত্যন্ত গুরুত্বপূর্ণ। ৪৫ নং ও ৬৩ নং ওয়ার্ড এবং শহরের পূর্বপ্রান্ত ব্যতীত কলকাতা পৌর এলাকার এল. ইউ. ডি. সি. পি. চূড়ান্ত হয়ে গেছে এবং ওয়েস্ট বেঙ্গল টাউন অ্যাণ্ড কান্ট্রি (প্ল্যানিং অ্যাণ্ড ডেভেলপমেন্ট) আইন, ১৯৭৯-এর ৩৮ নং ধারা অনুযায়ী গেজেট প্রকাশিত হয়েছে। কলকাতা বাকি অংশ, হাওড়া ও অন্যান্য পৌর অঞ্চলসহ হুগলি নদীর দুই তীরের এল. ইউ. ডি. সি. পি.-ও এই বছরের মধ্যে চূড়ান্ত হবে বলে আশা করা যায়। পরিবেশের সাথে উন্নয়নের ভারসাম্য রক্ষা করার জন্য সি. এম. ডি. এ. একটি পরিবেশ সংক্রান্ত সেল চালু করেছে। এই সেল ইতিমধ্যেই জিওলজিক্যাল সার্ভে অফ ইণ্ডিয়ার সহযোগিতায় কলকাতা মহানগরী এলাকার ভূতাত্ত্বিক বৈশিষ্ট্য, মৃত্তিকার প্রকৃতি, 'গ্রাউণ্ড অ্যাকুইফার স্ট্যাটাস' ইত্যাদির একটি সমীক্ষা শুরু করেছে যাতে করে এল. ইউ. ডি. সি. পি.-তে এই বিষয়গুলি অন্তর্ভুক্ত করা যায় এবং উন্নয়ন ও বৃদ্ধি কোনও একটি অঞ্চলের সম্ভাব্যতা ও ক্ষমতা অনুযায়ী হয়। এছাড়াও কলকাতার ভূগর্ভস্থ জল ব্যবহারের পরিস্থিতি রিপোর্ট, আর্সেনিক দূষণের পরিমাণ ও বর্জ্য পুনর্ব্যবহারের উপর সমীক্ষা শুরু করার কাজও চালু হয়েছে।

৯। কোনও অঞ্চলের উন্নয়নের ক্ষেত্রে, সেই অঞ্চলের পরিকাঠামোগত পরিস্থিতি ও সেইখানকার বাসিন্দাদের অর্থনৈতিক অবস্থা অবশ্যই বিবেচনার মধ্যে রাখতে হবে। স্বভাবতই জনগণের আর্থ-সামাজিক বৈশিষ্ট্যগুলি সম্বন্ধে বিশদ তথ্য খুবই গুরুত্বপূর্ণ এবং বিভিন্ন অঞ্চলের সুসংহত পরিকল্পনা ও কর্ম পরিকল্পনা রচনার ক্ষেত্রে সহায়ক হয়। এই বিষয়টি বিবেচনায় রেখে সি. এম. ডি. এ. কলকাতা মহানগরী অঞ্চলের অর্থনৈতিক পরিস্থিতির উপর একটি সমীক্ষা শুরু করেছে। বিশদ সমীক্ষা ও তথ্য সংগ্রহের কাজ চলছে।

১০। কলকাতা মহানগরী অঞ্চলে বেশ কিছু এক্সপ্রেসওয়ে এবং হাইওয়ে আছে। এটা লক্ষ্য করা গেছে যে যোগাযোগের সুবিধার জন্য এই এক্সপ্রেসওয়ে এবং হাইওয়েগুলির দুপাশে অপরিকল্পিতভাবে বড় মাপের উন্নয়ন চলছে। দ্রুত যান চলাচলের সুবিধার জন্য নির্মিত এই রাস্তাগুলির পাশে এই কাজকর্ম পরিকল্পনামাফিক না ঘটালে এবং রাস্তাগুলির সাথে সংযোগকারি রাস্তা নিয়ন্ত্রণ না করলে এই রাস্তাগুলি নিজ নিজ চরিত্র হারিয়ে অন্যান্য পরিচিত বড় রাস্তার হাল হয়ে যাবে। এই কারণে সিদ্ধান্ত নেওয়া হয়েছে যে কলকাতা মহানগরী অঞ্চলের মধ্যে এই সমস্ত এক্সপ্রেসওয়ে ও হাইওয়ের দুপাশে ৫০০ মিটারে মধ্যে যে কোনও রকম উন্নয়নে সি. এম. ডি. এ.-এর পূর্ব সম্মতি লাগবে।

১১। মাননীয় সদস্যগণ আমার গতবারের ভাষণ স্মরণ করতে পারেন যাতে আমি সরকারি তালুকে বিশেষত সল্টলেক এলাকায় জমির গোপন হস্তান্তর সম্বন্ধে সরকারের উদ্বেগের কথা বলে ছিলাম। সরকার ওয়েস্ট বেঙ্গল গভর্নমেন্ট ল্যাণ্ড (রেগুলেশন অফ্ ট্রান্সফার) বিল, ১৯৯৩ সভার সামনে প্রস্তাব করেছিল যেটা ২১.৭.৯৩ তারিখে এই মহান সভার অনুমোদন লাভ করেছিল এবং তৎপরবর্তী সময়ে মহামান্য রাষ্ট্রপতির অনুমোদনের জন্য ভারত সরকারের

কাছে পাঠানো হয়েছিল। অধ্যক্ষ মহাশয় এবং মাননীয় সদস্যগণকে আমি আনন্দের সঙ্গে জানাচ্ছি বিলটি ভারতীয় রাষ্ট্রপতির অনুমোদন লাভ করেছে এবং সেইমত ওয়েস্টবেঙ্গল গভর্নমেন্ট ল্যাণ্ড (রেগুলেশন অফ্ ট্রান্সফার) আইন, ১৯৯৩, এটি ১৯৯৭ সালের ৪ঠা মার্চ তারিখ থেকে কার্যকর করা হয়েছে। আইনসম্মতভাবে নিযুক্ত আধিকারিকের পূর্ব-অনুমোদন ব্যতিরেকে উপরিউক্ত আইনের আওতায় রাজ্য সরকার, রাজ্য সরকার অধিগৃহীত কোনও সংস্থা ও কোনও বিধিবদ্ধ সংস্থা দ্বারা বসবাস ও ব্যবসায়িক উদ্দেশ্যে লিজ দেওয়ার জন্য পরিকল্পিত ও উন্নয়নকৃত কোন তালুকে জমির হস্তান্তরে বিধিনিষেধ আরোপিত হয়েছে। এই আইনকে যথাযথ কার্যকর করার উদ্দেশ্যে প্রয়োজনীয় প্রশাসনিক বিন্যাস ও নিয়মাবলী রচনার উদ্যোগ নেওয়া হয়েছে। নিয়মাবলী প্রস্তুতের সময় ভাড়াটিয়াদের স্বার্থ সুরক্ষিত করার উদ্দেশ্যে পর্যাপ্ত সতর্কতা নেওয়া হচ্ছে যাতে তাদের অহেতুক অসুবিধার সম্মুখীন হতে না হয়।

১২। সল্টলেকে পূর্ববর্তী সময়ে নেওয়া স্কুলবাড়ির সম্প্রসারণের কাজ প্রায় সম্পূর্ণ হওয়ার পথে। পরিকাঠামোগত সুযোগ-সুবিধা দেওয়ার জন্য উল্লেখযোগ্য অন্যান্য প্রকল্পগুলির মধ্যে বৈশাখী আবাসনে ৪টি নতুন 'সি' টাইপ চারতলা বাড়ি, ইস্টার্ন ড্রেনেজ ক্যানা বরাবর রাস্তার প্রশস্তীকরণের দ্বিতীয় ধাপ (নিক্কো পার্ক থেকে ই. এম. বাইপাস পর্যন্ত) ও ইস্টার্ন ড্রেনেজ চ্যানেলের পুনরুজ্জীবন ঘটানোর কাজ সন্তোষজনকভাবে এগিয়ে চলেছে, একটি নতুন মাধ্যমিক বিদ্যালয় ভবনের কাজও হাতে নেওয়া হয়েছে। ধাপা পুনর্বাসন অঞ্চল সংক্রান্ত প্রকল্পের কাজ ১৯৯৭-৯৮ আর্থিক বছরে হাতে নেওয়া হবে বলে ধরা হয়েছে। এই সমস্ত চলতি ও নতুন প্রকল্পগুলির জন্য ১৯৯৭-৯৮ আর্থিক বছরে রাজ্য পরিকল্পনা ২৪৮ লক্ষ টাকার সংস্থান রাখা হয়েছে।

১৩। কল্যাণী ও উপনগরী যথাযথ প্রয়োজনীয় রাস্তা, ভূগর্ভস্থ পয়ঃপ্রণালী, নলবাহিত জলসরবরাহ, রাস্তায় আলোর ব্যবস্থাদি এখনও পুরোপুরি গড়ে উঠতে পারেনি। সুতরাং এ বছরে কোনও নতুন প্রকল্পে না গিয়ে বর্তমান পরিকাঠামোর রক্ষণাবেক্ষণ ও উন্নতির দিকে নজর দেওয়া হবে। বুদ্ধপার্ক এলাকায় বসবাসকারি ১৫০০ পরিবারের সুবিধার জন্য একটি নতুন নলকূপ বসিয়ে ৫০ মি.মি. থেকে ১০০ মি.মি. বাসের নলে ১০ কি.মি. এলাকায় জলসরবরাহ ব্যবস্থার উন্নতিতে নজর দেওয়া হয়েছে। মিত্র কলোনি, বি.বি.ডি. পল্লী ও সেটেলমেন্ট কলোনির ৫ কি.মি. ব্যাপি ইটের রাস্তার কাজ করা হবে। এছাড়াও ১৯৯৭-৯৮ সালে বুদ্ধপার্কে ১,০০,০০০ গ্যালন ক্ষমতাবিশিষ্ট একটি উপরিস্থিত জলাধার নির্মাণের প্রস্তাব আছে। এই সব কাজের জন্য ৪৭ লক্ষ টাকা ধরা হয়েছে। ঈশ্বরগুপ্ত সেতু যান চলাচলে খুলে দেওয়ার পর পর্যায়ক্রমে উন্নতির অভাবে পাকা রাস্তাগুলির অবস্থা খুবই খারাপ। ১৯৯৭-৯৮ সালে ৪৪ লক্ষ টাকা ব্যয়ে ১০ কি.মি. রাস্তার উন্নতির ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। বি.বি.ডি. পল্লী ও মিত্র কলোনি এলাকায় বিদ্যুৎ সরবরাহে উন্নতি ঘটানোর জন্য ১৯৯৭-৯৮ সালে ৮ লক্ষ টাকা ব্যয়ে পাঁচটি ট্রান্সফরমার ক্ষমতা বৃদ্ধির ব্যবস্থা করা হয়েছে। ১২ কি.মি. ভূগর্ভস্থ পয়ঃপ্রণালীর জমা জল নিষ্কাশনে ৫ কি.মি. নিকাশি নালার পুনর্খননে ১৯৭৭-৯৮ সালে ৪৮ লক্ষ টাকা ধরা হয়েছে। এ বছরে বিদ্যাসাগর মঞ্চের কাজ শেষ হয়েছে। ঐ মঞ্চের ধ্বনি ব্যবস্থার উন্নয়নের জন্য সেন্ট্রাল পার্ক অ্যাডমিনিস্ট্রেটিভ বিল্ডিং-এ পুরানো প্রেক্ষাগৃহের বিস্তারে ৩ লক্ষ টাকার ব্যবস্থা করা হয়েছে। সি. এম. ডি. এ.-

র সাহায্যে জনগণের কাছে ১৬৪টি প্লট লটারির মাধ্যমে বিতরণের প্রস্তাব আছে। কল্যাণী উপনগরীর বসবাসযোগ্য জমির দাম প্লটের পরিমাণ সাপেক্ষে কাঠা প্রতি ১৫,০০০ টাকা থেকে ২৫,০০০ টাকায় এবং শিল্প ও বাণিজ্যের জন্য জমির ক্ষেত্রে কাঠা প্রতি ৩০,০০০ টাকায় বর্ধিত করা হয়েছে (প্রায় ৩৫ বছরের মধ্যে প্রথম বার)।

১৪। ক্যালকাটা ইমপ্রুভমেন্ট ট্রাস্টের একটা গৌরবময় ইতিহাস আছে। এক সময় সারা কলকাতার উন্নয়নে বিশেষত পরিকাঠামোগত উন্নতিতে এরা অত্যন্ত গুরুত্বপূর্ণ ও ফলপ্রসূ ভূমিকা গ্রহণ করেছিল। যদিও বর্তমানে এদের ভূমিকা কিছুটা হ্রাস পেয়েছে। সংস্থাটির স্বয়ম্ভরতা অর্জনের লক্ষ্যে অধুনা কিছু ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। এই সংস্থা নিজেদের পরিচালন ব্যবস্থা ও আর্থিক অবস্থার উন্নতির জন্য নিজস্ব কিছু বাণিজ্যিক পরিকল্পনা সমেত সরকারি ও আধাসরকারি সংস্থার কাজকর্মও করছে। আমি আনন্দের সঙ্গে জানাচ্ছি যে, সি. আই. টি. মানিকতলা সিভিক সেন্টার ও উল্টাডাঙ্গায় পশ্চিমবঙ্গ দমকল পরিষেবার বাড়ির কাজ শেষ করেছে। 'মধুসূদন মঞ্চ' তথ্য ও সংস্কৃতি বিষয়ক দপ্তরের হাতে তুলে দিয়েছে। ব্যাঙ্ক অব্ ইণ্ডিয়া ও ইণ্ডিয়ান অয়েল কর্পোরেশনের আবাসনের কাজ সন্তোষজনকভাবে এগিয়ে চলেছে। স্টেট ব্যাঙ্ক অব্ ইণ্ডিয়ার আবাসনের কাজ শেষ হয়েছে। এই সংস্থা হকারদের পুনর্বাসনে শহরে চার জায়গায় যথা সল্টলেকে ঢোকার মুখে, ই. এম. বাইপাস ও উল্টাডাঙ্গা মেইন রোডের সংযোগস্থল, মানিকতলা ও গড়িয়াহাটে চারটি প্রকল্প গ্রহণ করেছে। এই কাজের জন্য এই বছরে সরকার দুকোটি টাকা দিয়েছে। মেগাসিটি প্রকল্পের অন্তর্গত রাসবিহারী কানেক্টর ও উল্টাডাঙ্গা আন্ডারপাস'-এ অত্যন্ত গুরুত্বপূর্ণ দুটি কাজ এরা করবে।

সি. আই. টি. পর্যটকদের চাহিদামত আধুনিক সমস্ত সুযোগ-সুবিধা দিতে কলকাতার বুকে ২নং বালিগঞ্জ পার্কে "পর্যটন ভবন"-এর পরিকল্পনা গ্রহণ করেছে। এই সংস্থা তার অধিকৃত জমির বিশদ বিবরণ সহ একটি 'ল্যাণ্ড ব্যাঙ্ক' প্রস্তুত করেছে।

সি. আই. টি.-র বহু আবাসন ও বাজার ভাড়া দেওয়া আছে। এই সব ঘর বা দোকানের ভাড়ার হার বহু পুরাতন এবং এত কম যে আদায়ি ভাড়ায় ওগুলি রক্ষণাবেক্ষণ করা যায় না। তাই সি. আই. টি. সিদ্ধান্ত নিয়েছে যে এই সমস্ত ঘর, দোকান প্রভৃতি দীর্ঘমেয়াদি ইজারা দেওয়া হবে।

১৫। হাওড়া ইম্প্রুভমেন্ট ট্রাস্ট (এইচ. আই. টি.) সম্পর্কে বলা যায় যে এই সংস্থা পুনর্গঠনের পর তার কাজকর্ম সন্তোষজনকভাবে করছে। ১৯৯৭-৯৮ সালে এই সংস্থা এর চলতি কাজগুলি ছাড়াও, পশ্চিম বালির পয়ঃপ্রণালী, উলুবেড়িয়ার রাস্তা ও নর্দমা, কদমতলায় বাণিজ্যিক ভবন, হাওড়ার পূর্ব-পশ্চিম রাস্তা, বেলিলিয়াস লেনের নর্দমা, বেলগাছিয়া থেকে লিলুয়া অবধি রাস্তা, কদমতলা ও ডুমুরজলা এলাকার উন্নয়ন ও কিছু বাগান ও পার্ক উন্নয়নের নতুন কাজে হাত দেবে। এইচ. আই. টি. এখন মূলত ৫০ কোটি টাকার কোনা এক্সপ্রেসওয়ে প্রকল্প শেষ করায় বিশেষ গুরুত্ব দিয়েছে। এই সংস্থা মেগাসিটি প্রকল্পভুক্ত নয় কোটি টাকার সালকিয়া উড়ালপুলের কাজ হাতে নিয়েছে। আমি আনন্দের সঙ্গে জানাচ্ছি যে এইচ. আই. টি. হাওড়া মাছের বাজারের পরিবেশ সংক্রান্ত দীর্ঘদিনের সমস্যা সমাধানের সূত্র খুঁজে পেয়েছে। এবং শীঘ্রই এই এলাকার পুনঃউন্নয়নের কাজ হাতে নেবে। বাজারের দোকান

ও ছোট দোকানগুলির পুনর্বাসনে 'টিকিয়াপাড়া' এলাকায় একটি প্রকল্প বিবেচনা করছে। সি. আই. টি.-র মতো এইচ. আই. টি. ও নিজ এলাকায় উন্নয়ন ও স্বীয় অর্থসংস্থানের উৎস প্রসারিত করার লক্ষ্যে সি. এম. ডি. এ., এইচ. আর. বি. সি. ও হাওড়া মিউনিসিপ্যাল কর্পোরেশনের প্রকল্প রূপায়ণে সচেষ্ট হয়েছে।

১৬। মহাশয়, এবার আমি বৃহত্তর কলকাতার (কলকাতা মেট্রোপলিটান এলাকার) বাইরে আমার দপ্তরের কাজকর্মের উপরে আলোকপাত করতে চাই। ১৯৭৯ সালের পশ্চিমবঙ্গ শহর ও গ্রামাঞ্চল (উন্নয়ন ও পরিকল্পনা) আইন অনুসারে তিনটি উন্নয়ন সংস্থা যথা—(১) আসানসোল-দুর্গাপুর উন্নয়ন সংস্থা (এ. ডি. ডি. এ.), (২) শিলিগুড়ি-জলপাইগুড়ি উন্নয়ন সংস্থা (এস. জে. ডি. এ.) এবং (৩) হলদিয়া উন্নয়ন সংস্থা (এইচ. ডি. এ.) গঠিত হয়েছিল।

এই সংস্থাগুলি ১লা এপ্রিল ১৯৮০ থেকে পরিকল্পিত উন্নয়নের পাশাপাশি অনিয়ন্ত্রিত ও অপরিকল্পিত নগরায়ণের নিয়ন্ত্রণের লক্ষ্যে নিজ নিজ এলাকায় কাজ করে চলেছে। পরবর্তী পর্যায়ে শ্রীনিকেতন শান্তিনিকেতন উন্নয়ন সংস্থা (এস. এস. ডি. এ.) ১৯৮৯ সালে গঠিত হয়। ১৯৮৭ সালে গঠিত জয়গাঁও পরিকল্পনা সংস্থা ১৯৯০ সালে জয়গাঁও উন্নয়ন সংস্থায় (জে. ডি. এ.) রূপান্তরিত হয়। ১৯৯০ সালে গঠিত দীঘা পরিকল্পনা সংস্থা ১৯৯৩ সালে দিঘা উন্নয়ন সংস্থায় (ডি. ডি. এ.) পরিবর্তিত হয়।

১৯৭৯ সালের পশ্চিমবঙ্গ শহর ও গ্রামাঞ্চল (উন্নয়ন ও পরিকল্পনা) আইন-অনুযায়ী এই সমস্ত উন্নয়ন সংস্থাগুলির প্রধান কাজগুলি হল—নিজ নিজ এলাকায় বর্তমান ভূমি ব্যবহার ম্যাপ/রেজিস্টার তৈরি করা, পরিকল্পিত উন্নয়নের রূপরেখা (Outliene Development Plan) প্রণয়ন ও বলবৎ করা [যা পরবর্তী সময়ে ভূমি ব্যবহার ও উন্নয়ন/পরিকল্পনা (এল. ইউ. ডি. সি. পি.) বলে পরিচিত হয়েছে।] বিস্তারিতভাবে এলাকার উন্নয়নের পরিকল্পনা রচনা ও বাস্তব রূপায়ণ এবং সবশেষে এলাকার সর্বাঙ্গীণ উন্নয়নের লক্ষ্যে স্থানীয় সরকারি ও স্বায়ত্তশাসিত সংস্থাগুলির কাজকর্মের সমন্বয় সাধন ও এগুলির সহযোগিতায় উন্নয়নমূলক প্রকল্পের রচনা ও রূপায়ণ।

এই উদ্দেশ্যগুলিকে সামনে রেখে উন্নয়নসংস্থা ও নির্বাচিত বেশ কিছু প্রকল্প এখন প্রস্তুতি ও অনুমোদনের বিভিন্ন পর্যায়ে আছে। এই উন্নয়ন সংস্থাগুলি নিজ নিজ এলাকায় পরিকাঠামো উন্নয়ন সংক্রান্ত বিভিন্ন প্রকল্প যেমন—পানীয় জল-সরবরাহ, নিকাশি ও পয়ঃপ্রণালী, রাস্তাঘাট ও এলাকার বসবাসকারী বিভিন্ন আয়ের পরিবারসমূহের জন্য বাসগৃহ নির্মাণ ইত্যাদি বেশ কিছু প্রকল্প গ্রহণ ও সফলতার সঙ্গে রূপায়ণ করেছে। আসানসোল-দুর্গাপুর উন্নয়ন-সংস্থা তার অধীন গ্রামীণ এলাকার উৎপাদন বৃদ্ধি ও রোজগারের সংস্থানের উদ্দেশ্যে বেশ কিছু ক্ষুদ্রসেচ প্রকল্প গ্রহণ করেছে।

১৭। অন্যান্য বছরের মতো ১৯৯৭-৯৮ সালেও সব উন্নয়ন সংস্থাগুলিই নিজ নিজ এলাকায় বিভিন্ন ধরনের পরিকাঠামো উন্নয়নের প্রকল্পসমূহ হাতে নিয়েছে যাতে নূতন নূতন এলাকায় এই সমস্ত পরিষেবা প্রকল্পের সম্প্রসারণ করা যায় এবং সেই সঙ্গে তৎপূর্ব রূপায়িত প্রকল্পগুলির সংরক্ষণ ও প্রয়োজনে ক্ষমতার বৃদ্ধিও সম্ভব হয়।

উপরি উল্লিখিত উন্নয়ন সংস্থাগুলি ছাড়াও বেশ কয়েকটি পরিকল্পনা সংস্থা স্থাপন করা হয়েছে যাতে করে সম্ভাবনাময় স্থানগুলিতে অপরিকল্পিত ও যত্রতত্র বিকাশের ঝোঁক নিয়ন্ত্রণ করে পরিকল্পিত উন্নয়নের পথ প্রশস্ত করা যায়।

ইতিমধ্যে শিলিগুড়ি-জলপাইগুড়ি উন্নয়ন সংস্থার অন্তর্ভুক্ত তিনটি অংশের যথা—(১) শিলিগুড়ি শহরাঞ্চল, (২) জলপাইগুড়ি শহরাঞ্চল এবং (৩) নকশালবাড়ি নগরায়িত অঞ্চলগুলির ভূমি ব্যবহার ও উন্নয়ন নিয়ন্ত্রণ পরিকল্পনা প্রকাশিত হয়েছে এবং স্ব-স্ব এলাকায় বলবৎ করা হয়েছে।

হলদিয়া শহরাঞ্চলের ভূমি ব্যবহার ও উন্নয়ন নিয়ন্ত্রণ পরিকল্পনাও সরকারিভাবে অনুমোদিত হয়েছে এবং অন্তর্ভুক্ত এলাকায় বলবৎ করা হয়েছে।

দুর্গাপুর নোটিফায়েড এলাকা ও আসানসোল শহরাঞ্চলের ক্ষেত্রে এই পরিকল্পনা আসানসোল-দুর্গাপুর উন্নয়ন সংস্থা রচনা করেছে এবং বর্তমানে এটি চূড়ান্ত সরকারি অনুমোদনের অপেক্ষায় রয়েছে।

শ্রীনিকেতন-শান্তিনিকেতন উন্নয়ন সংস্থার ক্ষেত্রে এই পরিকল্পনা রচনায় ইতিমধ্যেই যথেষ্ট অগ্রগতি হয়েছে। দিঘা উন্নয়ন সংস্থার রচিত এই পরিকল্পনা সরকারি নিরীক্ষাধীন এবং শীঘ্রই এটি চূড়ান্ত অনুমোদন লাভ করবে।

জয়গাঁও উন্নয়ন সংস্থাও ভূমি ব্যবহার ও উন্নয়ন নিয়ন্ত্রণ পরিকল্পনা রচনার কাজে হাত দিয়েছে। আশা করা যায় আগামী বছরের মধ্যে এটি সমাপ্ত হবে।

১৮। শিলিগুড়ি-জলপাইগুড়ি উন্নয়ন সংস্থা এ পর্যন্ত যে সব উল্লেখযোগ্য প্রকল্প রূপায়িত করেছে সেগুলির মধ্যে কয়েকটি হল—ফুলবাড়ী ঘোষপুকুর বাইপাস নির্মাণ (প্রথম পর্যায়), উত্তরবঙ্গ মেডিক্যাল কলেজ মার্কেট কমপ্লেক্স নির্মাণ, কারবালা ময়দানের সংস্কার, দ্বিতীয় মহানন্দা সেতু নির্মাণ, শিলিগুড়ি শ্মশানে বৈদ্যুতিক-চুল্লি স্থাপন, কার্সিয়াং বাস টার্মিনাস স্থাপন, শিলিগুড়িতে বাস টার্মিনাসসহ অফিস কমপ্লেক্স নির্মাণ এবং জলপাইগুড়ি সুপার মার্কেট নির্মাণ।

শ্রীনিকেতন-শান্তিনিকেতন উন্নয়নসংস্থা ও পরিবহন ও সড়ক যোগাযোগ, পয়ঃপ্রণালী ও নিকাশি ব্যবস্থা, পানীয় জল সরবরাহ, এলাকর সামগ্রিক উন্নয়ন, নূতন কলোনিতে আবাসগৃহ ও অন্যান্য পরিষেবার সম্প্রসারণ, ক্ষুদ্রসেচ ও বনসৃজন সংক্রান্ত বেশ কয়েকটি প্রকল্প বাস্তবায়িত করেছে।

হলদিয়া উন্নয়ন সংস্থাও ইতিমধ্যে বেশ কয়েকটি প্রকল্পের কাজ শেষ করেছে। এগুলির মধ্যে বিশেষ উল্লেখযোগ্য হল—গেঁয়োখালি ও চৈতন্যপুর জল সরবরাহ প্রকল্প, হাতিবেরিয়ায় জলাধার নির্মাণ, নূতন রাস্তা এবং পরিবহন ব্যবস্থা যেমন, এইচ. পি. সি. অঞ্চল থেকে এল. পি. জি. কারখানা পর্যন্ত যোগাযোগ রক্ষাকারী রাস্তা, হুগলি নদী সংলগ্ন যোগাযোগ রক্ষাকারী রাস্তা, আজাদহিন্দ নগরের অভ্যন্তরীণ রাস্তার মতোন কিছু প্রকল্প, বাসুদেবপুরে বসবাসের

উপযুক্ত গৃহনির্মাণ ইত্যাদি। আসানসোল-দুর্গাপুর উন্নয়ন কর্তৃপক্ষ ইতিমধ্যে বেশ কিছু প্রকল্পের কাজ শেষ করেছে যার মধ্যে আছে জল সরবরাহ নিকাশি ব্যবস্থা, পরিবহন এবং যোগাযোগ, অঞ্চল উন্নয়ন, সমষ্টি উন্নয়ন, সড়ক-বৈদ্যুতিকরণ, গ্রামীণ রাস্তা এবং গ্রামীণ জল সরবরাহের মতো প্রকল্প।

১৯। যে সকল বৃহৎ প্রকল্পের কাজ চলছে তার মধ্যে শিলিগুড়ি-জলপাইগুড়ি উন্নয়ন কর্তৃপক্ষের অধীনে উল্লেখযোগ্য প্রকল্প হল পরিবহন নগর তথা প্রশাসন ভবন, ট্রাক টার্মিনাস, ইস্টার্ন বাইপাস তৃতীয় মহানন্দা সেতু, গৃহনির্মাণ এবং অঞ্চল উন্নয়ন, জলপাইগুড়ি বাস টার্মিনাস, জলপাইগুড়ি আর্ট গ্যালারি, জলপাইগুড়ি শহরের সামগ্রিক উন্নয়ন প্রকল্প। শ্রীনিকেতন-শান্তিনিতন উন্নয়ন কর্তৃপক্ষের নিয়ন্ত্রণাধীন বোলপুরে রবীন্দ্রভবন নির্মাণ, শান্তিনিকেতনের লাহাবাঁধে পরিবেশ তথা টুরিস্ট পার্ক, পাইপের সাহায্যে সুসংহত জলসরবরাহ প্রকল্প ইত্যাদি। দিঘা উন্নয়ন কর্তৃপক্ষের অধীনে একটি স্থায়ী পিকনিক এলাকা নির্মাণের কাজ চলছে। কুকরাহাটি জেটির পুনঃনির্মাণ, বিবেকানন্দন বিদ্যালয়ের তিনটি শ্রেণীকক্ষ নির্মাণ, হলদিয়া হাইস্কুলের খেলার মাঠের উন্নয়ন, আজাদ-হিন্দ নগরের উন্নয়নের মতো কাজগুলি হলদিয়া উন্নয়ন কর্তৃপক্ষের অধীনে চলছে। আসানসোল-দুর্গাপুর উন্নয়ন কর্তৃপক্ষের অধীনেও বেশ কিছু প্রকল্পের কাজ চলছে। তারমধ্যে উল্লেখযোগ্য হল এলাকা উন্নয়ন, সমষ্টি উন্নয়ন, জলসরবরাহ, রাস্তা ও পরিবহন, মঙ্গলপুর নগর এবং শিল্পাঞ্চল উন্নয়ন, কল্যাণপুর নগরের পরিবর্ধন এবং উন্নয়ন ইত্যাদি। জয়গাঁও উন্নয়ন কর্তৃপক্ষের অধীনে বাস টার্মিনাস (২য় পর্যায়) নির্মাণের কাজ চলছে।

২০। গত আর্থিক বছরে নগর উন্নয়ন দপ্তরের শহর ও গ্রাম পরিকল্পনা শাখার মাধ্যমে উন্নয়নের জন্য ব্যয় বরাদ্দ ৭.১৫ কোটি টাকা ধার্য হয়েছিল, এই সঙ্গে শিলিগুড়ি-জলপাইগুড়ি উন্নয়ন সংস্থা ১০.২৩৫ কোটি টাকা অতিরিক্ত কেন্দ্রীয় অর্থ সাহায্যে চারটি নূতন প্রকল্প শুরু করেছে। যথা—(১) উত্তরবঙ্গ মেডিক্যাল কলেজ-এর সংযোগকারী রাস্তা নির্মাণ, (২) বিবেকানন্দ রোড চওড়া করা, (৩) জলপাইগুড়ি অডিটোরিয়াম-কাম-আর্ট গ্যালারি নির্মাণ ও (৪) শিলিগুড়ি শহরাঞ্চল নিকাশি প্রকল্প।

১৯৯৭-৯৮ আর্থিক বছরে উন্নয়নখাতে বরাদ্দ হিসাবে এই শাখার জন্য ১২.৮৬ কোটি টাকা ধার্য হয়েছে। যার মধ্যে ৭.৬০ কোটি টাকা এই বছরের নগর উন্নয়ন খাতে দাবি নং ৩৭-এর জন্য ব্যয় বরাদ্দের অন্তর্ভুক্ত করা হয়েছে।

২১। আরবান ল্যান্ড (সিলিং অ্যান্ড রেগুলেশন) অ্যাক্ট, ১৯৭৬, যেটি ১৭-২-৭৬ তারিখ থেকে বলবৎ হয়েছে, এই রাজ্যে প্রশাসনিকভাবে কার্যকর করার উদ্দেশ্যে আরবান ল্যান্ড সিলিং শাখা গঠন করা হয়েছিল। পূর্বে এই শাখাটি ভূমি ও ভূমি রাজস্ব বিভাগের প্রশাসনিক নিয়ন্ত্রণে ছিল, কিন্তু ১৯৯২ সাল থেকে নগর উন্নয়ন বিভাগের সাথে যুক্ত হয়েছে।

আরবান ল্যান্ড সিলিং শাখা আজ পর্যন্ত আরবান ল্যান্ড (সিলিং অ্যান্ড রেগুলেশন) অ্যাক্ট, ১৯৭৬ অনুযায়ী ২৪,৬৪,১২৩ বর্গমিটার পরিমিত জমিকে খাস জমি হিসাবে রাজ্য সরকারের হাতে ন্যস্ত করেছে। এর মধ্যে ৭,২৭,৬০০ বর্গমিটার জমির দখল রাজ্য সরকার নিতে পেরেছে। দখলিকৃত জমির মধ্যে রাজ্য সরকার ৩,৬৮,৭৬২ বর্গমিটার জমি মেট্রো

রেলওয়েজ, বিভিন্ন পৌরসভা, শিক্ষা প্রতিষ্ঠান, সেবামূলক প্রতিষ্ঠান, শিল্প সংস্থা, রাজ্য সরকারের বিভিন্ন বিভাগ ইত্যাদির মধ্যে বন্টন করেছে। ১৯৯৬-৯৭ সালে এই শাখা রাজ্য সরকারের আবাসন বিভাগ, ক্যালকাটা ইম্প্রুভমেন্ট ট্রাস্ট (সি. আই. টি.) এবং টেকনিক্যাল এডুকেশন অ্যান্ড ট্রেনিং বিভাগকে মোট ১২,৬৭০ বর্গমিটার জমির দখল হস্তান্তর করেছে।

উপরে বর্ণিত তথ্য থেকে এটা দেখা যাচ্ছে যে খাস জমির একটা বড় অংশ সরকারের হাতে আসেনি। মূলত সময়সাপেক্ষ পদ্ধতি এবং বহুসংখ্যক মামলার কারণে এই ঘাটতি দেখা যাচ্ছে। এই আইনের অধীনে জমি অধিগ্রহণের বিভিন্ন স্তরে কলকাতা হাইকোর্টে ৬০৩টি মামলা অমীমাংসিত অবস্থায় আছে। বহু সংখ্যক স্থগিতাদেশ ও আদালতের আদেশ খাস জমি ঘোষণা ও তা অধিগ্রহণের পথে বাধা হয়ে দাঁড়িয়েছে।

এটা লক্ষ্য করা যাচ্ছে যে কিছু সংখ্য শিল্পসংস্থা, যাদের জন্য সরকার এই আইনে ছাড় অনুমোদন করেছিল, উদ্বৃত্ত খালি জমি শিল্প সংক্রান্ত কাজে ব্যবহার করতে ব্যর্থ হয়েছে। এই সমস্ত ক্ষেত্রে সরকার বিশেষ ছাড় প্রত্যাহার ও উদ্বৃত্ত জমি অধিগ্রহণের সিদ্ধান্ত গ্রহণ করেছে। উদ্দেশ্য হল এই সমস্ত খাস জমি নতুন শিল্পসংস্থার মধ্যে বিতরণ করা।

২২। ভারত সরকার আরবান ল্যান্ড (সিলিং অ্যান্ড রেগুলেশন) অ্যাক্ট, ১৯৭৬-কে আরও বেশি উদার ও কার্যকর করার জন্য সংশোধনের কথা ভাবনাচিন্তা করছে যার জন্য বিভিন্ন রাজ্য সরকারের কাছে তাদের মতামত জানতে চেয়েছে। নগর উন্নয়ন বিভাগের আরবান ল্যান্ড সিলিং শাখা এই আইন সংশোধনের প্রশ্নে রাজ্য সরকারের সুচিন্তিত মতামত ভারত সরকারের বিবেচনার জন্য পাঠিয়েছে। আমরা প্রস্তাব করেছি যে, এই বিষয়টি রাজ্য সরকারের বিবেচনার জন্য পাঠিয়েছে। আমরা প্রস্তাব করেছি যে, এই বিষয়টি রাজ্য সরকারের এক্তিয়ারভুক্ত করা হোক যাতে করে রাজ্যগুলি এ সংক্রান্ত নিজস্ব আইন প্রণয়ন করতে পারে।

এই বিভাগ এই আইনের অধীনে জমি অধিগ্রহণের কাজে নিবিড় পদক্ষেপ নিচ্ছে যাতে করে শিল্পস্থাপন ও অন্যান্য উদ্দেশ্যে আরও জমি পাওয়া যায়।

২৩। পৌর-বিষয়ক বিভাগ এই দাবির অধীনে বেশ কিছু প্রকল্প রূপায়ণের দায়িত্ব পালন করে। ঐ বিভাগের জন্য ১৯৯৭-৯৮ আর্থিক বছরে ৩১৮.২১ কোটি টাকা বরাদ্দ করা হয়েছে। এর মধ্যে ১০৩.৩৫ কোটি টাকা পরিকল্পনা খাতে এবং ৬.৫০ কোট টাকা কেন্দ্রীয় সহায়তাপ্রাপ্ত প্রকল্পের জন্য ব্যয়িত হবে। আমার ৯০ নং দাবি সম্বন্ধীয় ভাষণে এই প্রকল্পগুলি আলোচিত হয়েছে।

এই কথা বলে আমি সকলের সহযোগিতা কামনা করছি এবং এই সভার নিকট আমার দাবির অন্তর্ভুক্ত ব্যয় বরাদ্দ অনুমোদনের জন্য পেশ করছি।

## DEMAND No. 38

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 26,58,93,000 be granted for

[22nd March, 1997]

expenditure under Demand No. 38, Major Head : "2220—Information and Publicity, 4220—Capital Outlay on Information and Publicity and 6220—Loans for Information and Publicity", during the next financial year.

(This is inclusive of a total sum of Rs. 8,87,00,000 already voted on account)

(Printed Budget Speech of Shri Buddhadeb Bhattarcharjee on Demand No. 38 laid on the Table was taken as read.)

মানব ইতিহাসের সবচেয়ে ঘটনাবহুল শতাব্দী হল বিংশ শতাব্দী। আঘাত-সংঘাত, উত্থান-পতন, প্রলয়ঙ্করি মহাযুদ্ধ ও বিশ্বশান্তির আন্দোলন, মতাদর্শের তীব্র লড়াই, দেশে দেশে সাম্রাজ্যবাদ বিরোধী মুক্তিসংগ্রামের পাশাপাশি বিজ্ঞান ও প্রযুক্তির অভাবনীয় অগ্রগতি সূচিত হয়েছে এই বিংশ শতাব্দীতে। সেই ঘটনাবহুল, বর্ণময় শতাব্দীর শেষ প্রান্তে পৌঁছে আজ আমরা লক্ষ্য করছি যে, বিজ্ঞান ও প্রযুক্তি ক্ষেত্রের এই বিরাট অগ্রগতিকে সমগ্র মানবসমাজের সার্বিক কল্যানে ব্যবহার করার প্রচেষ্টা ব্যাহত হচ্ছে। নানাবিধ উপগ্রহ চ্যানেলের মাধ্যমে আকাশ দখলের লড়াই শুরু হয়েছে। এইসব উপগ্রহ চ্যানেল মারফৎ এক ধরনের শিকড়হীন বিজাতীয় সংস্কৃতি প্রচার করা হচ্ছে। যার শিকার তৃতীয় দুনিয়ার অনুন্নত দেশগুলি। এর ফলে তরুণ সমাজের মন বিষিয়ে যাচ্ছে। শিশুরাও রেহাই পাচ্ছে না। তাদের কল্পনার আকাশ, স্বপ্নের আকাশকে কেড়ে নিয়ে হিংসা, মারামারিতে আকৃষ্ট করা হচ্ছে, তার সমস্ত সুকুমার প্রবৃত্তি—এর ফলে নষ্ট হতে বসেছে। ফলে এক ভয়াবহ পরিস্থিতির সৃষ্টি হচ্ছে।

পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার বিগত কুড়ি বছর ধরে অন্যান্য ক্ষেত্রের মতো তথ্য ও সংস্কৃতি বিভাগ পরিচালনার ক্ষেত্রেও এক নতুন দৃষ্টিভঙ্গি নিয়ে চলছে। এই দৃষ্টিভঙ্গির মূল কথা হল, একদিকে তথ্য সংগ্রহ ও বন্টনের ক্ষেত্রে আধুনিক প্রযুক্তিকে কাজে লাগিয়ে বিভিন্ন উন্নয়নমুখী পরিকল্পনা রূপায়ণে সরকারি প্রয়াসের সাফল্য ও সীমাবদ্ধতা সম্পর্কে জনগণকে অবহিত রাখা এবং অন্যদিকে সাম্প্রদায়িকতা বিচ্ছিন্নতা ও ভোগসর্বস্ব পণ্য সংস্কৃতি তথা অপসংস্কৃতির বিরুদ্ধে সুস্থ সংস্কৃতির প্রচার তথা শিল্পস্রষ্টা ও সংস্কৃতি কর্মিদের সুস্থ জীবনধর্মী সৃজনশীলতার পরিপোষকতা করা।

সারা দেশ জুড়ে যখন জাতিধর্মবর্ণ নিয়ে বিরোধ মাথা তুলছে, বিচ্ছিন্নতার বিষবাষ্পকে ছড়িয়ে দিয়ে মানুষের মনকে কলুষিত করার চেষ্টা চলছে, তখন এই রাজ্যে আমরা আমাদের দায়িত্ব পালনে সর্বদাই সচেষ্ট আছি। এজন্য নিয়মিত পুস্তিকা ও পোস্টার প্রকাশ, সভা, সেমিনার, প্রদর্শনী, চলচ্চিত্র প্রদর্শনী এবং প্রচার অভিযানের ব্যবস্থা করা হয়ে থাকে এই বিভাগ থেকে। ভরসা আছে সর্বস্তরের মানুষের সহয়োগিতায় এক্ষেত্রে আমরা পশ্চিমবঙ্গকে সারা ভারতের আদর্শতা হিসেবে গড়ে তুলতে পারব।

**তথ্য শাখা**

আধুনিক বিশ্বে তথ্য প্রযুক্তির ক্ষেত্রে বিপ্লব ঘটে গেছে। বিজ্ঞানের নতুন নতুন আবিষ্কারের ফসল অধিকাংশ মানুষের ঘরে পৌঁছে যাচ্ছে। সাধারণভাবে এই অগ্রগতিকে স্বাগত জানালেও

এদের প্রয়োগ পদ্ধতি সম্পর্কে আমাদের দুশ্চিন্তা থেকেই যায়। যদি আপামর জনসাধারণের মঙ্গলের কাজে তা ব্যবহৃত না হয়ে মুষ্টিমেয় স্বার্থরক্ষা করে চলে তবে তা নিয়ে উদ্বেগ প্রকাশ করতেই হয়। বৈদ্যুতিন গণমাধ্যম রাজ্য সরকারের এক্তিয়ারভুক্ত নয়, কিন্তু, এদের কাজকর্মের ফল সবাইকেই ভোগ করতে হয়। আমরা চাই না বৈদ্যুতিন গণমাধ্যমগুলি সম্পূর্ণভাবে কেন্দ্রীয় সরকারের নিয়ন্ত্রণে থাকুক। আমরা এটাও চাই না যে বিদেশি বহুজাতিক সংস্থা বা ভারতের বেসরকারি মালিকরা এগুলি পরিচালনার অধিকার পেয়ে যাক। আমরা চাই সারা দেশে একটি স্বয়ংশাসিত সম্প্রচার ব্যবস্থা। এ জন্যই আমরা বারে বারে প্রসারভারতী আইন কার্যকর করার দাবি জানিয়ে আসছি। এদেশের মাটিকে ব্যবহার করে বিদেশি উপগ্রহবাহিত টি. ভি. চ্যানেলগুলিকে এদেশে ঢোকার সুযোগ করে দেওয়ার যে প্রস্তাব 'সেনগুপ্ত কমিটি' করেছে আমরা তারও তীব্র বিরোধী। পশ্চিমী সংস্থাগুলি ভারতের সভ্যতা, সংস্কৃতি, মূল্যবোধ এবং এখানকার বাস্তবতা সম্পর্কে একেবারেই অজ্ঞ। কাজেই তাদের এইভাবে অনুপ্রবেশ করতে দিলে আমাদের দেশের সমগ্র উন্নয়ন প্রক্রিয়াই বিপর্যস্ত হয়ে যাবে। কেবল টি. ভি.-র ক্ষেত্রে ৪৯ শতাংশ পর্যন্ত শেয়ার বিদেশি মালিকানায় রাখার যে সুযোগ ১৯৯৪ সালের কেবল নেটওয়ার্ক অর্ডিনান্সে করা হয়েছে, আমরা তারও সম্পূর্ণ বিরোধী। কারণ, এমনিতেই কেবল টি. ভি.-র ক্ষেত্রে রয়েছে বেসরকারি মালিকানা, তার সঙ্গে বেসরকারি বিদেশি মালিকানা যুক্ত হলে ব্যাপারটি ভয়াবহ হয়ে উঠতে পারে। বায়ুতরঙ্গ নিয়ন্ত্রণের ক্ষেত্রে প্রসারভারতী আওতার বাইরে একটি স্বতন্ত্র সর্বোচ্চ সংস্থা গঠনের প্রস্তাবও আমরা কেন্দ্রীয় সরকারের কাছে দিয়েছি। মুদ্রণ মাধ্যমের ক্ষেত্রেও আমরা কোনওরকম বিদেশি অনুপ্রবেশের তীব্র বিরোধী। এদের জন্য দেশের দুয়ার একবার খুলে দিলে তা আমাদের দেশের গণতান্ত্রিক ব্যবস্থাকেই বিপন্ন করে তুলবে। তাই এ ব্যাপারেও কেন্দ্রের কাছে আমরা আমাদের মতামত স্পষ্ট ভাষায় ব্যক্ত করেছি। আশা করছি কেন্দ্রের বন্ধু সরকার এ ব্যাপারে সঠিক পদক্ষেপই গ্রহণ করবে।

বৈদ্যুতন মাধ্যমের মতো মুদ্রণ মাধ্যম তথা সংবাদপত্র সম্পর্কে আমাদের দৃষ্টিভঙ্গির কথা আমরা বারে বারে তুলে ধরেছি। স্বাধীনতা সংগ্রামের দিনগুলিতে এদেশের সংবাদপত্র অত্যন্ত গুরুত্বপূর্ণ দায়িত্ব পালন করেছে। স্বাধীনতা পরবর্তীকালেও বেশ কিছুদিন এদেশের সংবাদপত্র মোটামুটিভাবে বস্তুনিষ্ঠ ও তথ্যভিত্তিক সংবাদ পরিবেশন করেছে। কিন্তু, দুঃখের বিষয় হল যে, পরবর্তীকালে এক শ্রেণীর সংবাদপত্র তার নিজস্ব বৈশিষ্ট্য হারিয়ে ফেলে সম্পূর্ণ অসত্যের সঙ্গে কিছু অর্ধসত্যকে মিলিয়ে এমনভাবে সংবাদপত্রের প্রতি সম্পূর্ণ শ্রদ্ধাশীল এবং তাদের স্বাধীনতা রক্ষায় প্রতিশ্রুতিবদ্ধ। পাশাপাশি এই সরকার এই আশাও পোষণ করে যে, সংবাদপত্র একদেশদর্শী অসত্য প্রচার বন্ধ রেখে দেশ ও জাতি গঠনের কাজে নিজস্ব ভূমিকা পালনের স্বার্থে সঠিক পদক্ষেপ গ্রহণ করবে।

কলকাতা থেকে প্রকাশিত ২৯টি বিভিন্ন ভাষার দৈনিক সংবাদপত্রে, পশ্চিমবঙ্গের বাইরে বিভিন্ন রাজ্য থেকে প্রকাশিত ৪০টি দৈনিক পত্রিকা ও কয়েকটি সাময়িক পত্রে এবং পশ্চিমবঙ্গের ১৭টি জেলার ৫১৭টি পত্র-পত্রিকায় সরকারি বিজ্ঞাপন দেওয়া হয়ে থাকে। এ ছাড়া কলকাতা যেকে প্রকাশিত ১১৫টি ক্ষুদ্র পত্র-পত্রিকাকেও বিজ্ঞাপন দেওয়া হয়ে থাকে।

বিভাগীয় সংবাদশাখা তাদের কাজ প্রতিদিন নিষ্ঠার সঙ্গে পালন করে আসছে। বিভিন্ন দপ্তরের কাজকর্মের খবর সংগ্রহ করে যথাসময়ে তা বিভিন্ন গণমাধ্যম মারফৎ জনগণকে জানানোই এই শাখার প্রধান কাজ। এই উদ্দেশ্যে গত এক বছরে এই শাখা ২০০টি প্রেসনোট/প্রেসরিলিজ যেমন প্রচার করেছে, তেমনই ১৪০টি প্রেস কভারেজ, ২৫০টি সাংবাদিক বৈঠকের ব্যবস্থাও করেছে। প্রেস অ্যাক্রেডিটেশন কমিটির সুপারিশমতো সাংবাদিকদের পরিচয়পত্র প্রদানও এই শাখার অন্যতম কাজ।

চলতি আর্থিক বছরে এ পর্যন্ত ৪২টি রাজ্য স্তরের প্রদর্শনী আয়োজন করা হয়েছে। এর মধ্যে দিল্লিতে আন্তর্জাতিক বাণিজ্য মেলা, মাদ্রাজে বঙ্গ সংস্কৃতি উৎসব, আগরতলায় বই মেলা, পুরুলিয়ায় নজরুল মেলা, কলকাতায় বিদ্যাসাগর মেলা, ফালাকাটায় উত্তরবঙ্গ মেলা এবং কলকাতায় বই মেলায় আয়োজিত প্রদর্শনীগুল উল্লেখযোগ্য। পশ্চিমবঙ্গে সাক্ষরতা অভিযান এবং পশ্চিমবঙ্গের লোকায়ত শিল্প ও সংস্কৃতি বিষয়ক দুটি প্রদর্শনী সেট এই আর্থিক বছরেই প্রস্তুত করা হয়।

বিগত আর্থিক বছরে কলকাতা তথ্য কেন্দ্রকে মডেল তথ্যকেন্দ্র হিসেবে গড়ে তুলতে সরকার এগারো লক্ষ টাকা ব্যয় করেছেন। ওয়েবেল সংস্থা তথ্য কেন্দ্রকে ভারত সরকারের ন্যাশনাল ইনফরমেটিক সেন্টারের সহযোগিতায় সম্পূর্ণ কম্পুটারাইজ করে 'তথ্য পরিষেবা' চালু করতে চলেছেন। কাজ এখনও চলছে এবং এই আর্থিক বছরে এই কাজ আরও বিস্তৃত হবে। কলকাতা তথ্যকেন্দ্রে আটটি 'গ্লাস-উইনডো'র মধ্য দিয়ে সরকারের বিভিন্ন বিভাগের উন্নয়নমূলক কাজকর্মের সচিত্র সংবাদ রাখার ব্যবস্থা করা হচ্ছে। এ ছাড়াও ছাত্রছাত্রীদের মধ্যে বিতর্ক প্রতিযোগিতা, বসে আঁকো প্রতিযোগিতা, আলোচনাসভা, ইত্যাদির আয়োজন করা হয়েছে। বিভিন্ন সংগঠন, স্বেচ্ছাসেবী প্রতিষ্ঠান ও ছাত্রীদের মধ্যে চলচ্চিত্র প্রদর্শনী, ভি. ডি. ও. প্রদর্শনী এবং ফোল্ডার ও বুকলেট বিতরণ করা হয়ে থাকে।

কলকাতা তথ্যকেন্দ্র জনপ্রতিক্রিয়া সেলটি গত জুলাই মাসে চালু করা হয়েছে। ইতিমধ্যেই সরকারের বিভিন্ন বিভাগ তাদের সঙ্গে সুসংহত সম্পর্কের জন্য এই সেলটির সঙ্গে একজন আধিকারিক নির্দিষ্ট করেছে। বর্তমানে গড়ে দিন প্রতি ৭০টি চিঠি এই সেলে জমা পড়ে। জনসাধারণ যাতে তাদের অভাব-অভিযোগের কথা জানিয়ে সংশ্লিষ্ট দপ্তর থেকে প্রতিকার পেতে পারেন তা দেখাই এই সেলের কাজ।

গত আর্থিক বছরে গণমাধ্যম কেন্দ্রের উদ্যোগে কয়েকটি গ্রামীণ সাংবাদিক প্রশিক্ষণ ও কর্মশালা আয়োজিত হয়। যাদবপুর বিশ্ববিদ্যালয়, কলকাতা বিশ্ববিদ্যালয় ও ভারতীয় বিদ্যাভবনের সহযোগিতায় কয়েকটি সেমিনারের আয়োজন করা হয়। এ ছাড়া মাল্টি মিডিয়া ইন্টারনেট এবং আধুনিক তথ্য প্রযুক্তি সম্বন্ধে যান্ত্রিক কলাকৌশলের সাহায্যে দুটি কর্মশালারও আয়োজন করা হয়। কলকাতায় ১০০টির বেশি হোর্ডিং মারফৎ প্রচারের ব্যবস্থা করা হয়। এ ছাড়া বিভিন্ন জেলায় পঞ্চায়েতের সহায়তায় হোর্ডিং মারফৎ প্রচারের ব্যবস্থা করা হয়েছে। এইসব হোর্ডিং-এর ক্ষেত্রে তথ্য ও সংস্কৃতি বিভাগ পঞ্চাশ শতাংশ খরচ বহন করছে। সাক্ষরতা, শিল্পায়ন,

সাম্প্রদায়িক সম্প্রীতি, পরিবেশ ইত্যাদি সম্পর্কিত প্রচারের ক্ষেত্রে এই স্থায়ী হোর্ডিংগুলি উল্লেখযোগ্য ভূমিকা গ্রহণ করেছে।

বাংলা, ইংরেজি, হিন্দি, উর্দু, সাঁওতালি এবং নেপালি এই ছয়টি ভাষায় রাজ্য সরকারের মুখপত্র নিয়মিত প্রকাশিত হয়ে থাকে। চলতি বছরে 'পশ্চিমবঙ্গ' পত্রিকার ছয়টি এবং ওয়েস্ট বেঙ্গল পত্রিকার পাঁচটি বিশেষ সংখ্যা প্রকাশিত হয়েছে। এগুলির মধ্যে নেতাজী, রামমোহন, সাক্ষরতা, চলচ্চিত্র উৎসব প্রভৃতি বিশেষ সংখ্যা সবিশেষ উল্লেখযোগ্য। এগুলি একই সঙ্গে জনপ্রিয় এবং বিদগ্ধ জনের প্রশংসাধন্য হয়েছে। কয়েকটি ক্ষেত্রে জনগণের চাহিদায় পুনর্মুদ্রণের ব্যবস্থাও করতে হয়েছে। বর্ধমান জেলা সংখ্যা এবং তেভাগা আন্দোলনের সুবর্ণজয়ন্তী সংখ্যা অচিরেই প্রকাশিত হবে। চলতি বছরে তারাশঙ্করের জন্মশতবার্ষিকী এবং স্বাধীনতার সুবর্ণজয়ন্তী উপলক্ষে দুটি বিশেষ সংখ্যা প্রকাশের পরিকল্পনা নেওয়া হয়েছে। পূর্ব প্রতিশ্রুতিমতো চলতি বছরে সাঁওতালি ভাষার বিশিষ্ট সাহিত্যিক সাধু রামচাঁদ মুর্মুর জন্মশতবার্ষিকী উপলক্ষে তার রচনা সংগ্রহের প্রথম খন্ড এবং তার রচিত গানের ক্যাসেট প্রকাশিত হচ্ছে। এই উপলক্ষে আগামী এপ্রিল মাসে কবির কর্মস্থল ঝাড়গ্রামের কামারবাঁদীগ্রামে একটি আবক্ষমূর্তি বসানোর চেষ্টা চলছে রাজ্য সরকারের পক্ষ থেকে। বিগত এক বছরে পঞ্চায়েত, গ্রামীণ উন্নয়ন, তফসিলি ও আদিবাসী সম্প্রদায়, উত্তরবঙ্গের উন্নয়ন ও অন্যান্য বিষয়ে বেশ কয়েকটি পুস্তিকা প্রকাশিত হয়েছে। চলতি বছরেই আরও কয়েকটি পুস্তিকা প্রকাশিত হবে।

শিলিগুড়ি থেকে নেপালিভাষায় "সগরমাথা" পত্রিকা নিয়মিত প্রকাশিত হচ্ছে। পত্রিকাটির সম্পর্কে মানুষের আগ্রহও বাড়ছে। দৈনিক বসুমতি পত্রিকা শিলিগুড়ি থেকে নিয়মিত প্রকাশিত হচ্ছে এবং পত্রিকার আর্থিক অবস্থা খানিকটা স্থিতিশীল হয়েছে।

গ্রামীণ মানুষের সামগ্রিক উন্নয়নের উপর পশ্চিমবঙ্গ সরকার সর্বাধিক গুরুত্ব আরোপ করে আসছেন সেই ১৯৭৭ সাল থেকেই। বিকেন্দ্রীভূত পরিকল্পনার প্রক্রিয়ায় উন্নয়নের এই কাজে তৃণমূলের মানুষের অংশগ্রহণকে অর্থবহ করে তোলার জন্য পঞ্চায়েত ও পৌর প্রতিষ্ঠানসমূহকে শক্তিশালী ও ক্ষমতাশালী করে তোলা হয়েছে। উন্নয়নের ক্ষেত্রকে বিজ্ঞানসম্মত ও ফলপ্রসূ করে তোলার জন্য তথ্য সংগ্রহ ও বন্টনের গুরুত্ব অনস্বীকার্য। গ্রাম-শহরের উন্নয়নে সরকারের ভূমিকার সঙ্গে জনগণের মেলবন্ধনের জন্য এবং তৃণমূলের মানুষের সঙ্গে নিরবচ্ছিন্ন যোগাযোগ রাখার উদ্দেশ্যে গ্রামীণ তথ্য শাখার অধীনে ১৭টি জেলা ও ৫৬টি মহকুমায় গ্রামীণ তথ্য শাখার দপ্তর আছে। আরও ৭টি নতুন মহকুমায় দপ্তর স্থাপনের প্রয়াস চলছে। প্রকৃতপক্ষে গ্রামীণ তথ্য শাখাই এই বিভাগের মূল বনিয়াদ এবং দপ্তরের চোখ ও কান। পঞ্চায়েত ও পৌরসভার সঙ্গে নিবিড় যোগসূত্র রেখে গ্রামবাংলার মানুষের কাছে সরকারের নীতি ও কর্মসূচির বার্তা পৌঁছে দেবার কাজ যেমন এই শাখার মাধ্যমে হচ্ছে, তেমনই তৃণমূলের চিন্তা-ভাবনা ও প্রতিক্রিয়ার খবরও উঠে আসছে এই শাখার মধ্য দিয়েই। এই কাজে পেশাগত দক্ষতা বাড়ানোর জন্য বিগত বছরে এ. টি. আই.-তে আধিকারিকদের বিশেষ প্রশিক্ষণের ব্যবস্থা হয়েছে।

গ্রামীণ মানুষের কাছে সরকারের বক্তব্য পৌঁছে দেবার জন্য প্রদর্শনী, হোর্ডিং, বিজ্ঞাপন, দূরদর্শন, ভি. সি. পি., অডিওভিস্যুয়াল ইউনিট ইত্যাদির সাহায্য নেওয়া হচ্ছে। জেলা/মহকুমায়

ছোট ছোট প্রদর্শনী করার জন্য বিগত বছরে ২.৩০ লক্ষ টাকা অর্থ বরাদ্দ করা হয়েছে। এ ছাড়া কেন্দ্রীয়ভাবে জেলায় জেলায় মোট ২৩টি প্রদর্শনী করা হয়েছে। পঞ্চায়েত ও পৌর প্রতিষ্ঠানের সঙ্গে সম্মিলিত উদ্যোগে সরকারের নীতি ও কর্মসূচী প্রচারের জন্য হোর্ডিং স্থাপনের কাজ বেশ কটি জেলাতে শুরু হয়েছে। কয়েকটি জেলায় এই কাজ শুরু করার উদ্যোগ চলছে। গ্রামীণ তথ্য শাখার অধীন যন্ত্রপাতিসমূহের মেরামতে গুরুত্ব আরোপ করার ফলে অডিওভিস্যুয়াল শো' সহ সামগ্রিক কাজকর্মের উন্নতি লক্ষ্য করা যাচ্ছে। জেলা/মহকুমার শিক্ষাপ্রতিষ্ঠানসমূহে ছাত্রছাত্রীদের উপযোগী শিক্ষামূলক চলচ্চিত্র ও ভিডিওক্যাসেট দেখানোর ব্যবস্থা নেওয়া হচ্ছে। বিনোদনমূলক সুস্থ সংস্কৃতির প্রচার এবং জনগণের সচেতনতা বৃদ্ধির জন্য ইতিমধ্যেই ২৫০টি পঞ্চায়েত সমিতিকে যে রঙিন টি. ভি. দেওয়া হয়েছে তার মাধ্যমে শিক্ষামূলক ও তথ্যসমৃদ্ধ ছবি দেখানোর জন্য ভি. সি. পি. দেবার প্রস্তাব সরকারের বিবেচনাধীন। আনুমানিক ৯,৮১,৯৩৫ পুস্তিকা ৬৯,১৯৭ পোস্টার গ্রামস্তর পর্যন্ত বিভিন্ন 'ইনফরমেশন পকেটে' পৌঁছে দেওয়া হয়েছে। গ্রামীণ ক্ষুদ্র পত্র-পত্রিকাকে মোট ১৯,৭০,০০০ (উনিশ লক্ষ সত্তর হাজার) লক্ষ টাকার বিজ্ঞাপন দেওয়া হয়েছে। গ্রামীণ সংবাদপত্রগুলিতে সংবাদ সরবরাহের জন্য বার্তাশাখা থেকে সংবাদ পাঠানো হচ্ছে। অন্যদিকে জেলা/মহকুমা দপ্তরগুলি থেকেও স্থানীয়ভাবে সংবাদ দেওয়া হয়েছে। জেলায় জেলায় সভাধিপতি ও জেলাশাসকদের নিয়ে সাংবাদিক সম্মেলন হয়েছে। সারা বছর ধরে সরকারের অগ্রাধিকারপ্রাপ্ত বিষয়গুলি নিয়ে ধারাবাহিক প্রচার কাজের জন্য একটি সুসংবদ্ধ পরিকল্পনা গ্রহণের বিষয়টি আগামী আর্থিক বছরে গুরুত্ব দিয়ে বিবেচনার কথা ভাবা হচ্ছে। ২/৩টি জেলাতে গ্রামীণ সাংবাদিকদের নিয়ে প্রশিক্ষণ শিবির বা কর্মশালা আয়োজনের ইচ্ছাও সরকারের আছে। লোকসংস্কৃতি ও আদিবাসী চর্চা কেন্দ্রের উদ্যোগে গ্রামীণ তথ্য শাখার মাধ্যমেই জেলার জেলায় লোকসংস্কৃতি উৎসব, লোকশিল্পী সম্মেলন, লোকসংস্কৃতির বিভিন্ন দিক নিয়ে কর্মশালা, লোকশিল্পীদের অনুষ্ঠান প্রসার ইত্যাদি কর্মসূচী রূপায়িত হয়েছে। এ ছাড়া, নাট্য একাডেমি, সঙ্গীত একাডেমি, চারুকলা পর্ষদ, বাংলা একাডেমির বিভিন্ন কর্মসূচিও এই শাখার দ্বারাই রূপায়িত হয়েছে।

এ বছর নেতাজী সুভাষচন্দ্র বসুর জন্মশতবার্ষিকী কলকাতাসহ রাজ্যের সব জেলা/মহকুমায় যথাযোগ্য মর্যাদার সঙ্গে পালিত হয়েছে। জন্মশতবর্ষের বিভিন্ন কর্মসূচির মধ্যে ছিল নেতাজীর জন্মলগ্নে মাল্যদান, শঙ্খধ্বনি, সম্মিলিত বাহিনী ও ছাত্রছাত্রীদের কুচকাওয়াজ ও অভিবাদন, আলোচনাসভা, দেশাত্মবোধক সাংস্কৃতিক অনুষ্ঠান, ঘরে ঘরে প্রদীপ প্রজ্বলন সরকারি-বেসরকারি ভবনে আলোকসজ্জা ইত্যাদি। এ ছাড়া, জন্মশতবর্ষে সমগ্র রাজ্য জুড়ে ছাত্রছাত্রীদের মধ্যে অনুষ্ঠিত হয়েছে স্বদেশী গানের প্রতিযোগিতা ও নেতাজী বিষয়ক প্রবন্ধ প্রতিযোগিতা। জন্মশতবর্ষের এই সব অনুষ্ঠানের জন্য প্রত্যেক জেলাকে ১ লক্ষ টাকা করে অর্থ বরাদ্দ করা হয়েছে।

নেতাজীর জন্মশতবার্ষিকী উদ্‌যাপনের অঙ্গ হিসেবে 'নেতাজি সুভাষচন্দ্র বসু ঃ জীবন ও সংগ্রাম' শীর্ষক একটি স্থায়ী প্রদর্শনী সম্প্রতি কলকাতার মহাজাতি সদনের গ্যালারিতে স্থাপন করা হয়েছে। নেতাজী জন্মশতবার্ষিকী উপলক্ষে 'পশ্চিমবঙ্গ' ও 'ওয়েস্ট বেঙ্গল' পত্রিকার বিশেষ সংখ্যা প্রকাশ ছাড়াও রাজ্য সরকরের পক্ষ থেকে বিশিষ্ট চিন্তাবিদদের রচনাসমৃদ্ধ একটি সংকলন গ্রন্থও খুব শীঘ্রই প্রকাশিত হবে। এই উপলক্ষে রাজ্য সঙ্গীত একাডেমির সহযোগিতায় প্রস্তুত 'চিরকালের নেতাজী' শীর্ষক ক্যাসেটটি খুবই জনপ্রিয় হয়েছে। নির্বাচিত

শিক্ষাপ্রতিষ্ঠান ও বিভিন্ন ক্লাব ইত্যাদিকে বিনামূল্যে এই ক্যাসেট দেওয়া হয়েছে। এ ছাড়া কলকাতার শিশিরমঞ্চে 'ভারতের স্বাধীনতা সংগ্রামে নেতাজী এবং আজাদ হিন্দ ফৌজের ভূমিকা' শীর্ষক এক সর্বভারতীয় সেমিনারের আয়োজন করা হয়। ক্যাপ্টেন লক্ষ্মী সায়গল এই সেমিনারের উদ্বোধন করেন এবং বহু বিশিষ্ট ব্যক্তি তিন দিনব্যাপী এই আলোচনায় অংশগ্রহণ করেন। এই আলোচনাসভায় বিভিন্ন বক্তার পেশ করা বক্তব্য নিয়ে একটি পুস্তিকা প্রকাশের প্রস্তাব আমাদের পরিকল্পনায় রয়েছে। গত ১২ ফেব্রুয়ারি নেতাজীর স্মৃতিবিজড়িত মহাজাতি সদনে আজাদ হিন্দ ফৌজের বীর সেনানিদের রাজ্য সরকারের পক্ষ থেকে সংবর্ধনা জ্ঞাপন করা হয়। ভারতবর্ষের নানা প্রান্ত থেকে এই বীর সেনানিদের আগমনে মহাজাতি সদন সেদিন প্রকৃত অর্থেই এক তীর্থস্থলে পরিণত হয়। সেনানিরা সবাই একবাক্যে জানান যে, কোনও সরকারের পক্ষ থেকে এ জাতীয় সংবর্ধনা তারা এর আগে আর কখনও পাননি। পশ্চিমবঙ্গ সরকার এই রাজ্যের আজাদ হিন্দ ফৌজের বীরদের পেনশন দেবার সিদ্ধান্ত নিয়েছে। কলকাতার ইডেন উদ্যানে আলো ও ধ্বনির সাহায্যে স্বাধীনতা সংগ্রামে নেতাজী, আজাদ হিন্দ ফৌজ, এবং সমকালীন গণ-আন্দোলনের রূপরেখা ফুটিয়ে তোলা হবে। আগামী ১৫ আগস্ট-এর উদ্বোধন করার পরিকল্পনা আছে।

এ বছর সারা দেশের সঙ্গে পশ্চিমবাংলাতেও স্বাধীনতার সুবর্ণজয়ন্তী উপযুক্ত মর্যাদার সঙ্গে পালন করা হবে। এই উদ্দেশ্যে ভারত সরকার কর্তৃক গঠিত সর্বভারতীয় কমিটির সঙ্গে সংযোগ রেখে বিস্তারিত কর্মসূচী গ্রহণ করা হচ্ছে। তেভাগা অন্দোলন ভারতের গণসংগ্রামের ইতিহাসে এক উজ্জ্বল অধ্যায়। সেই তেভাগা আন্দোলন ও অন্যান্য কৃষক অভ্যুত্থানের কেন্দ্রগুলিতে স্মারকস্তম্ভ নির্মাণ এবং আন্দোলনে অংশগ্রহণকারিদের মধ্যে যারা এখনও জীবিত রয়েছেন তাদের সম্মান জানানোর এক কর্মসূচি গ্রহণ করছে তথ্য ও সংস্কৃতি বিভাগ। কেননা দেশ এদের কাছে ঋণী।

**সংস্কৃতি শাখা**

পশ্চিমবঙ্গ সরকার সংস্কৃতি ক্ষেত্রে এক বিশেষ নীতি অনুসরণ করে চলেছে। সুস্থ সংস্কৃতির বিকাশ ও তৃণমূলস্তর পর্যন্ত তার প্রসার আমাদের লক্ষ্য। গণসংস্কৃতিকে উজ্জীবিত করা এবং সংস্কৃতির সামগ্রিক শরীরে তার উজ্জ্বল ও অন্বিত প্রতিফলন আমাদের কাম্য। সৃজনশীলতাকে বিকশিত করে তোলার জন্য সরকারের নানাবিধ প্রয়াস, প্রচুর প্রতিকূলতা সত্ত্বেও অব্যাহত থাকবে। আমাদের কোনও নীতিই জাত-পাত-ধর্মের মুখাপেক্ষী নয়। সংস্কৃতি ক্ষেত্রের আন্দোলনে তাই আমাদের আহ্বান সকল স্তরের মানুষের প্রতি, আমাদের আহ্বান অপসংস্কৃতি, বাণিজ্যিক ভোগ্যপণ্যসর্বস্ব সংস্কৃতির বিরুদ্ধে জেহাদ ঘোষণার। সংস্কৃতির ক্ষেত্রে আমাদের নীতিকে সফল করতে পেরেছি শিল্পের সমস্ত শাখায় প্রতিভাধর ব্যক্তিদের সহযোগিতায় এবং তৃণমূল স্তরে অবশ্যই পঞ্চায়েতের ও মিউনিসিপ্যালিটির সহযোগিতায়।

পশ্চিমবঙ্গ সরকার নাট্য একাডেমির মাধ্যমে নাট্য আন্দোলনকে রাজ্যব্যাপী ব্যাপ্তি দিতে সমর্থ হয়েছে। ১৯৯৬-৯৭ সালে অন্যান্য বারের মতোই সারা রাজ্য একাঙ্ক নাটক প্রতিযোগিতা অনুষ্ঠিত হয়েছে এবং লক্ষ্য করার মতো বিষয় হচ্ছে মফঃস্বল শহরের দলগুলি এমনকি কলকাতার মানের তুলনাতে প্রায় সমমানের নাটক প্রদর্শন করতে সমর্থ হয়েছে। বিভিন্ন

জেলায় ও কলকাতায় নাট্য একাডেমি ও রবীন্দ্রভারতীর যৌথ উদ্যোগে 'চিরকুমার সভা' নাটকটি অভিনীত হয়েছে। বর্ধমান, বালুরঘাট ও সোনারপুরে দশদিন ধরে নাট্যপ্রশিক্ষণ শিবির অনুষ্ঠিত হয়েছে। দক্ষিণবঙ্গে পথনাটক উৎসব অনুষ্ঠিত হয়েছে। কলকাতায় শিশু নাট্যোৎসবও করা হয়েছে। নাটক সম্পর্কে বিভিন্ন জায়গায় আলোচনাসভা অনুষ্ঠিত হয়েছে। লেবেদফ স্মারক বক্তৃতা ও তরুণ পরিচালকদের নিয়ে নাট্যোৎসবের ব্যবস্থাও করা হয়েছে। ষাটোর্ধ্ব প্রবীণ নাট্য ব্যক্তিত্বদের সংবর্ধনা দেওয়া হয়েছে। ৪০টি নাট্যদল ও ১২৬ জন নাট্য ব্যক্তিত্বকে আর্থিক অনুদান প্রদান করা হয়েছে। নাট্য ব্যক্তিত্বদের নিয়ে নাট্যচরিতাভিধান এবং নাট্যদলগুলিকে নিয়ে নাট্যসংগঠন অভিধানের কাজ চলছে। অহীন্দ্র চৌধুরীর গ্রন্থাগার ও সংগ্রহশালাটি সরকার অছি পরিষদের কাছ থেকে গ্রহণ করবেন বলে সিদ্ধান্ত গ্রহণ করা হয়েছে। এখন আনুষ্ঠানিকভাবে এবং আইনসম্মতভাবে গ্রহণ করার পরবর্তী পদক্ষেপগুলি নেওয়া হচ্ছে। শ্রী নিমাই ঘোষের কাছ থেকে থিয়েটারের কিছু বিরল মুহূর্তের ৭০টি চিত্র সংগ্রহ করা হয়েছে। উত্তর কলকাতায় গিরিশ মঞ্চের পাশে সাংসদ তহবিল থেকে প্রাপ্ত অর্থের ওপর মূলত ভিত্তি করে একটি যাত্রা মঞ্চ নির্মাণের কাজে হাত দেওয়া হয়েছে। বিগত আর্থিক বৎসরেও, অন্যান্য বারের মতো একমাস ধরে যাত্রা উৎসব সংগঠিত করা হয়েছিল।

পশ্চিমবঙ্গ বাংলা একাডেমি তথ্য ও সংস্কৃতি বিভাগের অধীনে বাংলা ভাষা ও সাহিত্যের ক্ষেত্রে একটি স্ব-শাসিত সংস্থা হিসেবে কাজ করছে। বিগত দশ বছরের কর্মকান্ডের মধ্যে দিয়ে বাংলা একাডেমি এই রাজ্যে একটি অগ্রগণ্য এবং মান্য প্রতিষ্ঠানরূপে ইতিমধ্যে স্বীকৃতি লাভ করেছে। বিবিধ বিদ্যা সংগ্রহ, জীবনী গ্রন্থমালা, শিশু-কিশোর গ্রন্থমালা ইত্যাদি পর্যায়ে নিয়মিত নানাবিষয়ে মূল্যবান গ্রন্থ প্রকাশ করে চলেছে। এ যাবৎ প্রকাশিত ৪৮ খানি গ্রন্থ পাঠক ও জ্ঞানপিপাসু মহলে জনপ্রিয়তা লাভ করেছে। সম্প্রতি বাংলা একাডেমি দুই বাংলার বুদ্ধিজীবীদের সঙ্গে পরামর্শ করে বাংলা বানানের সমতাবিধান বিষয়ে একটি বিধি প্রণয়ন করেছে। বাংলা বানানের ক্ষেত্রে প্রচলিত নৈরাজ্য দূর করার জন্য বাংলা একাডেমি এই বানানবিধির রচনা করেছে। এই বানানবিধি অনুযায়ী একটি বাংলা বানান অভিধানও বাংলা একাডেমি প্রকাশ করছে। আশা করা যায় শিক্ষার সর্বস্তরে এবং সংবাদপত্র, প্রকাশনা সংস্থাসমূহে এই বানানবিধি সকলে অনুসরণ করে চলবেন। বাংলা লিপির বিবর্তন বিষয়ে একাডেমির গবেষণা কটি প্রায় সমাপ্তির পথে। প্রশাসনে বাংলা ভাষা প্রচলনের উদ্দেশ্যে সহজ-সরল পরিভাষা প্রণয়নের দায়িত্ব বাংলা একাডেমিকে দেওয়া হয়েছে। ইতিমধ্যে বাংলা একাডেমি প্রশাসন পরিভাষা বিষয়ে একটি গ্রন্থ প্রকাশ করেছে যা সরকারের বিভিন্ন দপ্তরে বিতরণ করা হয়েছে। নতুন নতুন পরিভাষা রচনার কাজও অব্যাহত রয়েছে। শীঘ্রই আর একটি পরিমার্জিত ও পরিবর্ধিত পরিভাষা সংকলন প্রকাশিত হবে। ভারত সরকারের জলবিজ্ঞান বিভাগ, ব্যুরো অব ইন্ডিয়ান স্ট্যান্ডার্ড প্রভৃতি সংস্থাও তাদের পরিভাষা রচনার কাজ বাংলা একাডেমিকে দিয়ে করিয়ে নিচ্ছে।

ভারত ছাড়ো আন্দোলন উপলক্ষে ক্ষেত্র সমীক্ষা করে কয়েক খন্ড গ্রন্থ প্রকাশের ভার বাংলা একাডেমিকে দেওয়া হয়েছে সরকারের পক্ষ থেকে। ভারত ছাড়ো আন্দোলনে অংশগ্রহণকারী আজও জীবিত সংগ্রামী ব্যক্তিদের সাক্ষাৎকার গ্রহণ করা হয়েছে। এই সাক্ষাৎকার সংকলন আকারে এবং ভারত ছাড়ো আন্দোলনের ইতিহাস ও সমকালীন পত্র-পত্রিকায় তার

প্রতিক্রিয়া ইত্যাদি বিষয়ে অন্তত তিনখানি গ্রন্থ একাডেমি থেকে প্রকাশিত হবে। এই গবেষণা গ্রন্থ প্রকাশের জন্য কেন্দ্রীয় সরকার থেকে দশ লক্ষ টাকা আর্থিক সাহায্য পাওয়া গেছে।

শিশু-কিশোর শিক্ষার্থীদের জন্য একটি সচিত্র অভিধান রচনার কাজ সমাপ্ত হয়েছে এবং মুদ্রণের কাজ প্রায় সমাপ্তির পথে। ডঃ সুকুমার সেন রচিত ব্যুৎপত্তি অভিধান গ্রন্থটির মুদ্রণের কাজ চলছে। বাংলা ও সাঁওতালি ভাষায় একটি অভিধান প্রকাশের কাজ বাংলা একাডেমির হাতে নিয়েছে। সাধারণের জন্য একটি বড় আকারে ব্যবহারিক বাংলা অভিধান রচনার উদ্যোগ একাডেমি গ্রহণ করেছে। আচার্য সুনীতিকুমার চট্টোপাধ্যায় রচিত 'অরিজিন অ্যান্ড ডেভেলপমেন্ট অফ বেঙ্গলি ল্যাঙ্গুয়েজ' নামে বিপুলকায় মহাগ্রন্থটি বাংলা অনুবাদের পরিকল্পনা অধ্যাপিকা সুকুমারী ভট্টাচার্যের তত্ত্বাবধানে কয়েকজন ভাষা বিশেষজ্ঞ কর্তৃক রূপায়িত হতে চলেছে। বাংলা ভাষায় একটি আধুনিক বিশ্বকোষ রচনার প্রকল্প নিয়ে বিভিন্ন ক্ষেত্রে বিশেষজ্ঞদের নিয়ে আলোচনা চলেছে।

বাংলা একাডেমির গ্রন্থাগারটি কুড়ি হাজার গ্রন্থ ও কয়েক হাজার দুষ্প্রাপ্য পত্র-পত্রিকায় সমৃদ্ধরূপে পাঠকদের উদ্দেশ্যে উন্মুক্ত করা হয়েছে। বেশ কয়েকজন প্রয়াত বিশিষ্ট ব্যক্তির গ্রন্থাগার থেকে গ্রন্থসম্পদ দান হিসাবে পাওয়া গেছে। বাংলা একাডেমির মহাফেজখানাটি রবীন্দ্রনাথ, বিভূতিভূষণ, সোমেন চন্দ, প্রবোধ সান্যাল, আশাপূর্ণা দেবী প্রমুখ খ্যাতকীর্তি লেখকদের পান্ডুলিপিতে সমৃদ্ধ। ইতিমধ্যে বেশ ,কয়েকটি হাতে লেখা পুঁথিও সংগৃহীত হয়েছে। বাংলা একাডেমি সমকালের প্রবীণ লেখকদের ভি. ডি. ও. সাক্ষাৎকার এবং অডিও ক্যাসেট প্রস্তুত করছে। আগামী প্রজন্মের মানুষের কাছে এই সংগ্রহসমূহ এক অমূল্য সম্পদ হিসেবে গণ্য হবে। পান্ডুলিপি সংগ্রহের কাজও অব্যাহত রয়েছে। বাংলা ভাষায় রচিত এ যাবৎ প্রকাশিত যাবতীয় গ্রন্থপঞ্জি রচনার কাজ চলছে। একটি খন্ড ইতিমধ্যে প্রকাশিত হয়েছে। ইতিহাস ও অর্থনীতি বিষয়ে দুটি খন্ড শীঘ্রই প্রকাশিত হবে। আশা করা যায় আগামী কয়েক বছরে অন্তত দশ খন্ডে এই গ্রন্থপঞ্জি রচনার বিপুল কাজ সম্পন্ন করা যাবে। নেতাজী শতবর্ষে বাংলা একাডেমি একটি নেতাজীর জীবনী প্রকাশ করেছে।

বিভিন্ন সহৃদয় ব্যক্তির কাছ থেকে প্রাপ্ত আর্থিক দান থেকে বাংলা একাডেমি কবিতা, ছোট গল্প এবং মহিলা লেখকদের জন্য তিনটি পুরস্কার প্রবর্তন করছে। সাহিত্য সংস্কৃতি চর্চার কেন্দ্র হিসাবে বাংলা-একাডেমি সভাগৃহটি ইতিমধ্যে ব্যাপক জনপ্রিয়তা লাভ করেছে। দলমত নির্বিশেষে সর্বস্তরের বুদ্ধিজীবী, প্রাজ্ঞ ব্যক্তিদের পরামর্শ ও সক্রিয় অংশগ্রহণে বাংলা একাডেমি ভবিষ্যতে আরও সার্থকতা লাভ করবে এটা সুনিশ্চিত।

রাজ্য চারুকলা পর্ষদের মাধ্যমে সরকার সারা রাজ্যে চারুকলার ওপর উল্লেখযোগ্য সচেতনতা জাগ্রত করতে পেরেছে। কলকাতা তথ্যকেন্দ্রের সংলগ্ন গগনেন্দ্র প্রদর্শনশালার দপ্তর থেকে পর্ষদের কাজকর্ম পরিচালিত হয়। প্রখ্যাত শিল্পী ও ভাস্কর চিন্তামণি করের সভাপতিত্বে এই পর্ষদ কাজ করেন। প্রতি বছরের মতো গতবারেও চারুকলা ও ভাস্কর্যের এক সুবৃহৎ প্রদর্শনী অনুষ্ঠিত হয়েছে গগনেন্দ্র প্রদর্শনশালায়। সারা রাজ্যের তরুণ শিল্পী ও ভাস্করদের কাছ থেকে নেওয়া নির্বাচিত চিত্রের ও ভাস্কর্যের এই প্রদর্শনী ব্যাপক সাড়া জাগাতে সক্ষম হয়েছে। আমরা অনেক উন্নতমানের শিল্প কর্ম দেখতে পেয়েছি। রাজ্যের বিভিন্ন জেলায়, মেদিনীপুরে,

কৃষ্ণনগরে এবং শুশুনিয়ায় আমরা তিনটি কর্মশালার আয়োজন করতে পেরেছি। কর্মশালাগুলিতে সেই জেলারই শুধু নয়, অন্যান্য জেলার বহু দূরের শিল্প-শিক্ষার্থীরাও স্বতঃস্ফূর্তভাবে অংশগ্রহণ করেছেন। বিশিষ্ট ও খ্যাতিমান শিল্পীরা স্বেচ্ছায় এই কর্মশালাগুলি পরিচালনা করতে এগিয়ে এসেছেন। পর্ষদের সংগ্রহশালাটি দিন দিন বর্ধিত হচ্ছে। যামিনী রায়, অবনীন্দ্রনাথ, চিত্তপ্রসাদ, গোপাল ঘোষ, পরিতোষ সেন প্রমুখ প্রখ্যাত শিল্পীদের শিল্পকর্মে সমৃদ্ধ এই সংগ্রহশালাটি উত্তরোত্তর সমৃদ্ধ হয়ে উঠছে। গত বছরেই সিদ্ধান্ত নেওয়া হয়ে গেছে যে চিত্তপ্রসাদের আরও বেশ কিছু ছবি সরকার সংগ্রহ করবেন। সেই মর্মে কাজও চলছে, কথাবার্তাও শুরু হয়েছে। এভাবে সমৃদ্ধতর হতে হতে চিত্রশালাটিতে সংগ্রহের পরিমাণ এমনই দাঁড়িয়েছে যে সংগৃহীত চিত্র ও ভাস্কর্যগুলি ঠিকমতো সংরক্ষণ করা কষ্টসাধ্য হয়ে উঠছে। হো-চি-মিন সরণিতে ভারতীয় সাংস্কৃতিক সমন্বয় পরিষদকে স্থায়ী আর্ট গ্যালারি নির্মাণের জন্য জমি দেওয়া হয়েছে এবং কাজটি যাতে দ্রুত সম্পন্ন করা যায় তার জন্য তাদের সঙ্গে কথাবার্তা চলছে। তবু এই নির্মাণকার্যে কিঞ্চিৎ বিলম্ব ঘটতে পারে এই বিবেচনায় এবং ইতিমধ্যে চিত্র ও ভাস্কর্যগুলি যাতে আর একটু ভালভাবে রক্ষা করা যায় সেজন্য রাজ্য সরকার তথ্যকেন্দ্রের সংলগ্ন অঞ্চলে ছোট আর্ট গ্যালারির জন্য একটি স্থায়ী বাড়ি নির্মাণের কাজে হাত দিয়েছেন। এই আর্ট-গ্যালারিটির নির্মাণ কার্য সত্বর শেষ হবে বলে আশা করা যায়।

সঙ্গীত ও নৃত্যের ক্ষেত্রে রাজ্য সঙ্গীত একাদেমি এখন একটি অত্যন্ত পরিচিত প্রতিষ্ঠান। রাজ্যের বাইরেও সংস্থাটি প্রভাব বিস্তার করতে সমর্থ হয়েছে। আন্তর্জাতিক মানের শিল্পীরা একাডেমির আহ্বানে সাড়া দেন। প্রতি বছরই উদীয়মান শিল্প প্রতিভার সন্ধানে তরুণ শিল্পীদের নিয়ে অনুষ্ঠান করা হয়। এবারেও করা হয়েছে। এদের আরও সুযোগ দেবার ফলে ও একাডেমির অনলস প্রচেষ্টায় এখন আমরা সঙ্গীত জগতে, এমনকি মার্গসঙ্গীত জগতেও বেশ কিছু তরুণ প্রতিভাকে পেতে সমর্থ হয়েছি। গত আর্থিক বৎসরে রাজ্যের বাইরে, যেমন—আগরতলায়, মাদ্রাজে ও বোম্বাইতে একাডেমি আয়োজিত অনুষ্ঠানগুলি অত্যন্ত সফল হয়েছে। ওই তিনটি স্থানেই শ্রোতা ও দর্শকদের মনে স্থায়ী আসন করে নিতে পেরেছেন আমাদের তরুণ শিল্পীর দল। নবীন ও প্রবীণ শিল্পী সমন্বয়ে জেলায় জেলায় ও রাজ্যস্তরে লঘু ও উচ্চাঙ্গ সঙ্গীতের অনুষ্ঠান ও প্রশিক্ষণ কর্মসূচি অব্যাহত আছে। নেতাজীর জন্মশতবর্ষ উদযাপন উপলক্ষে একটি স্বদেশি গানের প্রতিযোগিতা সারা রাজ্যে অনুষ্ঠিত হয়েছে এবং কলকাতায় কৃতকার্য শিল্পীদের পুরস্কার বিতরণ করা হয়েছে। নেতাজীর জন্মশতবর্ষ উপলক্ষে একাডেমি নেতাজীর কণ্ঠস্বরসহ একটি স্বদেশি গানের ক্যাসেট প্রকাশ করেছে। ক্যাসেটটি সর্বত্র সমাদৃত হয়েছে ও প্রতি জেলায় নেতাজীর জন্মলগ্নে বাজানো হয়েছে। সঙ্গীতসাধক চরিতমালা ও মিউজিক অ্যালমানাক—দুটি অসামান্য ও গুরুত্বপূর্ণ প্রকল্পের কাজ দ্রুত শেষ হবে বলে আশা করা যাচ্ছে। একাডেমির গ্রন্থাগার ও আর্কাইভটি যথেষ্ট সমৃদ্ধ। উচ্চাঙ্গরীতির গান ও বাংলা গানের বিবর্তনের সাক্ষী হিসাবে আর্কাইভটিকে সমৃদ্ধতর করে তোলা হচ্ছে শুধুমাত্র প্রাচীন রেকর্ড সংগ্রহ করে নয়, বিশিষ্ট সঙ্গীতজ্ঞের সাক্ষাৎকাব ক্যাসেটে ধরে রেখেও।

আপনারা অবগত আছেন, কলকাতা সংস্কৃতি কেন্দ্র নামে একটি স্বশাসিত সংস্থা গঠিত হয়েছে। এই স্বশাসিত সংস্থার চেয়ারম্যান রাজ্যপাল। রডন স্কোয়ারে একটি সুবৃহৎ বহুমুখী

সংস্কৃতি কেন্দ্র ভবন নির্মিত হতে যাচ্ছে। কেন্দ্রটির প্রাথমিক পর্বের নকশা ইত্যাদি চূড়ান্ত করার কাজ সম্পন্ন হয়েছে। স্থির হয়েছে যে কলকাতা মেট্রোপলিটন ডেভেলপমেন্ট এজেন্সির তত্ত্বাবধানে, ম্যাকিনটোস বার্ন কোম্পানি কেন্দ্রটির নির্মাণকার্য শুরু করবে। আশা করা যাচ্ছে নির্মাণের কাজ সত্বর শুরু হবে। কিছু বিশিষ্ট শিল্পপতি এ ব্যাপারে সাহায্য করতে এগিয়ে আসবেন বলে আশা করা যায়। সারা দেশে এ রকম বহুমুখী সংস্কৃতি কেন্দ্রের পরিকল্পনা সম্ভবত এটাই প্রথম।

আদিবাসী ও লোকচর্চার ক্ষেত্রে একটি উল্লেখযোগ্য পদক্ষেপ হল ফোক ও ট্রাইবাল কালচারাল সেন্টার নামে একটি স্বশাসিত সংস্থা গঠন। ১৯৭৯ সাল থেকে উপদেষ্টা পর্ষদ হিসাবে রাজ্য লোকসংস্কৃতি পর্ষদের পরামর্শ অনুযায়ী সরাসরি সরকারি উদ্যোগে লোকসংস্কৃতির বিভিন্ন অঙ্গনে কর্মসূচি রূপায়িত হচ্ছিল। বর্তমানে লোকসংস্কৃতির সমস্ত কর্মকাণ্ডই এই স্বশাসিত সংস্থার মাধ্যমে রূপায়িত হচ্ছে। পঞ্চায়েতের সাহায্য নিয়ে জেলাতে পঞ্চায়েত সমিতিভিত্তিক লোকচর্চা কেন্দ্র স্থাপনের কাজ শুরু করার উদ্যোগ নেওয়া হয়েছে। পুরনো ঝাড়গ্রাম, পুরুলিয়া, সিউড়ি ও আলিপুরদুয়ার এই চারটি লোকচর্চার কেন্দ্র ছাড়াও বাঁকুড়া ও মালদহে নতুন লোকচর্চাকেন্দ্র স্থাপনের প্রাথমিক ব্যবস্থাদি নেওয়া হয়েছে। ভবিষ্যতে আরও বেশি পঞ্চায়েত সমিতিস্তরে এমনকি একেবারে তৃণমূলস্তরেও লোকচর্চা কেন্দ্র স্থাপন করার ইচ্ছা আছে সরকারের এই স্বশাসিত সংস্থার মাধ্যমে। লোকসংস্কৃতি গ্রাম নির্মাণের জন্য ই. এম. বাইপাসের কাছে জমির দখল নেওয়া হয়েছে। নক্‌শা, এস্টিমেট তৈরি ইত্যাদি আনুষঙ্গিক ব্যাপারগুলির কাজ চলছে। আশা করা যায় তাড়াতাড়ি লোকসংস্কৃতি গ্রামের নির্মাণকার্য শুরু করা যাবে। ফোক এবং ট্রাইবাল কালচারাল সেন্টারের উদ্যোগে লোকসংস্কৃতির বিভিন্ন ধারার কর্মশালা, আলোচনাচক্র, উৎসব ইত্যাদির কর্মসূচি ধারাবাহিকভাবে রূপায়িত হচ্ছে। এই সংস্থা এবং নতুন দিল্লির সঙ্গীত-নাটক একাডেমির যৌথ প্রয়াসে ডায়মন্ডহারবার অঞ্চলে 'রড অ্যান্ড গ্লোভ' পুতুল নাচের ব্যবস্থা করা হয়েছিল। ভারতের নানা রাজ্য থেকে শিল্পীরা এই উৎসবে অংশগ্রহণ করেছিলেন। সম্প্রতি বাংলাদেশের কুষ্টিয়ার লালন একাদেমি থেকে ২০ জন খ্যাতনামা শিল্পী ও আমাদের রাজ্যের বাউলগানের শিল্পীদের মিলিত অনুষ্ঠান উত্তর ২৪-পরগনা ও দক্ষিণ ২৪-পরগনা জেলায় এবং কলকাতায় রবীন্দ্রসদনে অনুষ্ঠিত হল, এই সংস্থার সহযোগিতায়।

সঙ্গীত, নৃত্য, নাটক, চারুকলা, লোকসংস্কৃতি প্রভৃতি ক্ষেত্রে প্রতি বছর পুরস্কার দেওয়া হয়ে থাকে। দীনবন্ধু, আলাউদ্দিন, উদয়শঙ্কর, অবনীন্দ্র ও লালন পুরস্কারের জন্য নাম গতবারেও ঘোষণা করা হয়েছে।

সংস্কৃতির বিভিন্ন অঙ্গনের দুঃস্থ শিল্পীদের আর্থিক সাহায্য দানের কাজ অব্যাহত আছে। দেড় লক্ষেরও অধিক টাকা গতবার এই খাতে ব্যয় করা হয়েছে।

লোকরঞ্জন শাখা বিভিন্ন জেলায় বিভিন্ন উৎসব উপলক্ষে এবং রাজ্যের বাইরে অন্যান্য রাজ্যেও নিয়মিত অনুষ্ঠান করে চলেছে। গত বছর নেতাজী জন্মশতবর্ষ উপলক্ষে তারা 'দিল্লি চলো' নাটকটি মহাজাতি সদনে মঞ্চস্থ করেছে।

অন্যান্য বারের মতো বিগত আর্থিক বছরেও অনেক গ্রামীণ মেলাতে সরকার আর্থিক সাহায্য করেছেন বা অন্যান্যভাবে সাহায্য করেছেন।

জেলায় জেলায় রবীন্দ্রভবনগুলিকে ও অন্যান্য পাবলিক হলগুলিকে ব্যবহারোপযোগী করে তোলার জন্য সরকার কর্তৃক আর্থিক অনুদান দেওয়ার পরিকল্পনা অব্যাহত আছে। গত আর্থিক বৎসরে বিভিন্ন রবীন্দ্রভবন কর্তৃপক্ষকে ও পাবলিক হলগুলিকে ২৬ লক্ষেরও বেশি টাকার আর্থিক সাহায্য করা হয়েছে। শিশির মঞ্চ কর্তৃপক্ষ শিশির দিবস পালন করেছেন ১. ১০. ৯৬ তারিখে এবং ব্রেখট সন্ধ্যা পালন করেছেন ১০. ২. ৯৭ তারিখে। আধুনিক প্রযুক্তির প্রসারকে আমরা সবসময় স্বাগত জানাই। কিন্তু আমাদের ঐতিহ্যবাহী সুস্থ ভারতীয় সংস্কৃতিকে গ্রাস ক'রে, তা যখন এক পণ্যসর্বস্ব ভোগবাদী সংস্কৃতি পত্তন করতে চায়, তখন আমাদের তার বিরুদ্ধে দাঁড়াতেই হবে। দেখতে হবে আমাদের দেশীয় সংস্কৃতির কণ্ঠরোধ যেন না হয়। আধুনিক প্রযুক্তি আমাদের ঐতিহ্যপূর্ণ সংস্কৃতির উৎকর্ষ যদি বাড়ায় তাতে ক্ষতি নেই, কিন্তু তা যেন প্রগতির বাধা হয়ে না দাঁড়ায়। এই জন্যই আমরা চাই কেন্দ্রীয় সরকারের সহযোগিতায় বৈদ্যুতিন গণমাধ্যমগুলির উপর যৌথ নিয়ন্ত্রণ।

যে কোনও সুস্থ সাংস্কৃতিক প্রয়াসের পাশে রাজ্য সরকার সবসময়েই দৃঢ়ভাবে দাঁড়িয়েছে। এরই একটি দৃষ্টান্ত হল এবারের কলকাতা বই মেলা। কলকাতা বই মেলা শুধু কলকাতা নয়, গোটা পশ্চিমবঙ্গের গর্বের বিষয়। আপনগুণে এই বই মেলা এখন আমাদের সংস্কৃতির এক অপরিহার্য অঙ্গে পরিণত হয়েছে। মুহূর্তের অসতর্কতায় এবারের বই মেলার একটি বড় অংশ আগুনে পুড়ে যায়। সেই বিপদের মুহূর্তে দিশেহারা না হয়ে মানুষের আবেগ ও ইচ্ছাকে সম্মান জানাতে তথ্য ও সংস্কৃতি বিভাগ রাজ্য সরকারের অন্যান্য কয়েকটি বিভাগের সহায়তায় মাত্র তিনদিনের মধ্যে ভস্মীভূত মেলা প্রাঙ্গণকে নতুন করে নির্মাণ করে দেয়। সংস্কৃতিপ্রেমী মানুষের অকুণ্ঠ সহযোগিতায় একাজ সম্ভব হয়। তথ্য ও সংস্কৃতি বিভাগের এই কাজ দেশ-বিদেশের বিদগ্ধজন তথা সাধারণ মানুষের অকুণ্ঠ সাধুবাদ পেয়েছে।

**চলচ্চিত্র শাখা**

১৯৯৬ সালে রাজ্য সরকার চলচ্চিত্রের শতবর্ষ পূর্তির ভাবনাকে সামনে রেখে একক উদ্যোগে দ্বিতীয় বর্ষ কলকাতা চলচ্চিত্র উৎসব ১৯৯৬-র আয়োজন করেছিল। পৃথিবীর বিভিন্ন দেশের ১৭৬টি কাহিনীচিত্র এই উৎসবে প্রদর্শিত হয়েছে। অনিল চট্টোপাধ্যায় এবং কিয়েসওলসকি-র ছবিগুলির 'রেট্রোস্পেক্টিভ' অনুষ্ঠানটি চলচ্চিত্রপ্রেমী দর্শকদের কাছে খুবই জনপ্রিয় হয়েছিল। সরকার প্রতি বছরই কলকাতা আন্তর্জাতিক চলচ্চিত্র উৎসবের আয়োজন করবে বলে স্থির করেছে। এ বছর অবশ্য কেরালা রাজ্য সরকারের সঙ্গে যৌথ উদ্যোগে এই উৎসব অনুষ্ঠিত হবে আর এর বিষয়বস্তু হবে স্বাধীনতার পঞ্চাশ বছর পূর্তি।

টালিগঞ্জের পূর্বতন রাধা স্টুডিও প্রাঙ্গণে চলচ্চিত্রের 'শতবর্ষ ভবন' নির্মাণের ব্যাপারে রাজ্য যোজনা পর্ষদ এবং অর্থ দপ্তরের অনুমোদন পাওয়া গিয়েছে। এই শতবর্ষ ভবনে থাকবে বাংলা চলচ্চিত্রের একটি সংরক্ষণাগার, গবেষণা ও পড়াশুনার জন্য একটি গ্রন্থাগার, চলচ্চিত্র-

এর সংগ্রহশালা ইত্যাদি। এ বছরেই এই ভবন নির্মাণের প্রাথমিক কাজগুলি শুরু হবে বলে আশা করা যায়।

ভারতের পূর্ব এবং উত্তর-পূর্বাঞ্চলীয় রাজ্যসমূহের গ্রামীণ জনগণের জন্য শিক্ষামূলক অডিও ভিজুয়ালের মাধ্যমে তথ্য সম্প্রসারণ ও উন্নয়নের উদ্দেশ্যে প্রশিক্ষণ তথা উৎপাদন কেন্দ্র স্থাপনের প্রয়াসটি ইটালি সরকারের অনুমোদন লাভ করেছে। প্রকল্পের সম্ভাব্য ব্যয় হবে ১০ কোটি টাকা। এই ভিডিও প্রকল্পের কাজ শেষ হলে বহুসংখ্যক গ্রামীণ জনগণের প্রয়োজন মিটবে। এই অডিও ভিজুয়াল কেন্দ্রের ডিপ্লোমা পাঠ্যসূচিকে অনুমোদন দেবার সম্মতি জানিয়েছে রবীন্দ্রভারতী বিশ্ববিদ্যালয়।

গত বছর গ্রামীণ জনগণ তথা ছাত্রদের প্রয়োজনের দিকে লক্ষ্য রেখে চলচ্চিত্র উপদেষ্টা পর্ষদ ৫টি কাহিনীচিত্র এবং ৫টি তথ্যমূলক চিত্র ক্রয়ের জন্য দপ্তরকে পরামর্শ দিয়েছিল। গত বছরে এই দপ্তর বিভিন্ন তথ্যমূলক চিত্র ও ভিডিও চিত্র রাজ্য সরকারের জেলাস্থিত অডিও ভিজুয়াল কেন্দ্রগুলিতে প্রদর্শনের ব্যবস্থা করেছিল।

জাতীয় চলচ্চিত্র উন্নয়ন নিগম ও পশ্চিমবঙ্গ সরকারের যৌথ উদ্যোগে প্রযোজিত কাহিনীচিত্র 'নয়নতারা'-র বাণিজ্যিক মুক্তির উদ্যোগ নেওয়া হচ্ছে। এই ছবিটি আন্তর্জাতিক চলচ্চিত্র উৎসব, ১৯৯৭-তে ভারতীয় প্যানোরামা শাখায় স্থান পেয়েছিল। রাজ্য সরকারের উদ্যোগে উন্নতমানের বাংলা ছবি প্রযোজনার এটি একটি সার্থক সংযোজন।

যে সব উন্নতমানের ভারতীয় ছবি বাণিজ্যিকভাবে মুক্তি পেতে পারেনি সে সব ছবি প্রকৃত চলচ্চিত্র প্রেমীদের দেখানোর জন্য বিশেষ উদ্যোগ নিয়েছে পশ্চিমবঙ্গ চলচ্চিত্র কেন্দ্র এবং পশ্চিমবঙ্গ চলচ্চিত্র উন্নয়ন নিগম। এই প্রচেষ্টা অব্যাহত থাকবে। অতীতের কিছুটা সময় বাংলা চলচ্চিত্র দুরবস্থার মধ্য দিয়ে চলেছিল। এই দুরবস্থাকে কাটিয়ে উঠবার জন্য সরকার কয়েকটি সদর্থক প্রচেষ্টা নিয়েছে। এর ফলে কিছু আশার আলো দেখা দিয়েছে। অহীন্দ্র মঞ্চেও চ্যাপলিনের মতো নিয়মিত চলচ্চিত্র দেখানোর জন্য পশ্চিমবঙ্গ চলচ্চিত্র উন্নয়ন নিগমকে দায়িত্ব দেওয়া হয়েছে। সুস্থ চলচ্চিত্র সংস্কৃতি গড়ে তোলার উদ্দেশ্যে এটি আরও একটি সুনির্দিষ্ট পদক্ষেপ। এই কর্মসূচির মাধ্যমে বিভিন্ন জেলাস্থিত রবীন্দ্র ভবনগুলিকে মাসে ৭ থেকে ১০ দিনের জন্য চলচ্চিত্র প্রদর্শনের ব্যবস্থা নিতে অনুরোধ করা হয়েছে। পশ্চিমবঙ্গ চলচ্চিত্র উন্নয়ন নিগমের মাধ্যমে এই ছবিগুলো পাওয়া যাবে এবং এই সংস্থাকেই উত্তমমানের ছবি নির্বাচনের দায়িত্ব দেওয়া হয়েছে।

বৈদ্যুতিন গণমাধ্যম আমাদের জীবনে দ্রুত স্থান করে নিয়েছে। এর প্রভাবকে অস্বীকার করার উপায় নেই। এই গণমাধ্যমের সাহায্যে বেআইনি ভিডিও প্রেক্ষাগৃহগুলো ব্যাঙের ছাতার মতো বেড়ে উঠেছে এবং তাদের আইন-বহির্ভূত কার্যকলাপ চলচ্চিত্র শিল্পের ক্ষেত্রে সমূহ সংকট সৃষ্টি করেছে তথা রাজ্যের বিশেষত গ্রামীণ সংস্কৃতির বিকৃতি ঘটাবার অপচেষ্টা করেছে। এই সমস্যাকে প্রতিরোধের জন্য প্রশাসনিক ব্যবস্থাদি যথা নিয়মিত নজরদারি, বেআইনি ভিডিও হল বন্ধ করে দেওয়া এবং নতুন ভিডিও হলের লাইসেন্স না দেওয়া ইত্যাদি নেওয়া হয়েছে। বিভিন্ন ন্যায়ালয়ের অন্তর্বর্তীকালীন আদেশের জন্য এই প্রচেষ্টা সর্বাঙ্গীণ সফল হয়নি। রাজ্য

সরকারের নিরন্তর প্রচেষ্টার ফলে কতিপয় পরিবেশক বর্তমানে এগিয়ে এসেছে এবং লাইসেন্সপ্রাপ্ত ভিডিও প্রেক্ষাগৃহগুলোকে বাণিজ্যিক ক্যাসেট প্রদর্শনে অনুমতি দিয়েছে। কাজে কাজেই এটা আশা করা যায় যে, এই প্রচেষ্টার মাধ্যমে ভিডিও হলগুলোর বেআইনি কার্যকলাপ বন্ধ হবে।

১৯৮৩ সালে টেকনিসিয়ান্স স্টুডিওর পরিচালনা রাজ্য সরকার কর্তৃক অধিগ্রহণের পর বর্তমানে এর কাজকর্মের প্রভূত উন্নতি হয়েছে। স্টুডিওর সমস্ত সভাতলগুলো সারা বছর ধরেই কর্মব্যস্ত রয়েছে। সভাতলের ব্যাপক চাহিদা মেটাতে একটি নতুন তল নির্মাণের কাজ শুরু হচ্ছে। অন্যান্য বেসরকারি সভাতলের চেয়ে এই স্টুডিওতলের ভাড়াও কম করা হয়েছে। এতদসত্ত্বেও পরিকল্পিত পরিচালনায় স্টুডিওর আয় বহুগুণ বৃদ্ধি পেয়েছে। আরও বেশি সংখ্যক চলচ্চিত্র প্রযোজকদের অংশগ্রহণের জন্য এই স্টুডিওর পুরনো ও জীর্ণ যন্ত্রপাতিগুলোর বদলে নতুন যন্ত্রপাতি বসানোর কাজ চলছে।

বর্তমানে পশ্চিমবঙ্গ চলচ্চিত্র উন্নয়ন নিগমের অধীনে রূপায়ণ রঙিন চিত্র পরীক্ষাগার পূর্ব ভারতের বহু বিশিষ্ট পরিচালকদের চলচ্চিত্র নির্মাণে পরিকাঠামোগত সহায়তা দিচ্ছে। এই নিগমের গত বছরের তুলনায় আয় বৃদ্ধি পেয়েছে। ১৯৯৬-ত ৩০টি কাহিনীচিত্র এবং তথ্যচিত্রের কাজ এই পরীক্ষাগারে সম্পন্ন হয়েছে।

উত্তমমানের চলচ্চিত্র প্রদর্শনের ক্ষেত্রে পশ্চিমবঙ্গ চলচ্চিত্র কেন্দ্র, নন্দন গত বছরে উল্লেখযোগ্য ভূমিকা নিয়েছে। এই কর্মসূচিতে ভারত ও বিদেশের প্রখ্যাত চলচ্চিত্রকারদের উন্নতমানের ছবি দেখানো হয়েছে। বিভিন্ন চলচ্চিত্র উৎসব সংগঠিত হয়েছে তার মধ্যে ছিল স্বল্পদৈর্ঘ্যের ছবি, ইউরোপীয় ছবি, আন্তর্জাতিক ছবিসমূহ, ব্রিটিশ ছবি, ফরাসি ছবি এবং মালয়ালম ছবি ইত্যাদি। এ বিষয়ে বিশেষভাবে উল্লেখের দাবি রাখে বিশিষ্ট চলচ্চিত্রকার বার্ণাডো বার্তোলুচ্চির 'ভারতের প্রতি ইটালির শ্রদ্ধার্ঘ' শিরোনামে ১২টি চলচ্চিত্রের সপ্তাহব্যাপী প্রদর্শনী। চলচ্চিত্র শিল্পকলার পীঠস্থান হিসাবে নন্দন চলচ্চিত্র গবেষকদের নানাবিধ সহায়তা দিচ্ছে যার মধ্যে রয়েছে গ্রন্থাগার পরিষেবা এবং চলচ্চিত্র সংরক্ষণাগার ও সংগ্রহশালা। আদুর গোপালকৃষ্ণনের মালয়ালম ছবি 'কথাপুরুষণ' একমাত্র নন্দনেই মুক্তি পেয়েছে। চলচ্চিত্রের প্রবাদপুরুষদের নির্মিত ছবির উপর আলোচনাচক্রে মামুদ হাসানের বক্তৃতা নন্দনে অনুষ্ঠিত হয়েছে। ১৯৯৬-৯৭-এ নন্দনে ১৩১২টি প্রদর্শনী হয়েছে এবং আয় হয়েছে ৩৯,০২,৮০০ টাকা। এই আয় গত বছর থেকে বেশি, যদিও আয়টাই শেষ কথা নয়। এই পরিসংখ্যানের দ্বারা রাজ্য সরকার এটাই বোঝাতে চাইছে যে, নাগরিকদের ভাল ছবি দেখানোর ক্ষেত্রে সরকারের প্রয়াস কতটুকু সাফল্য লাভ করতে পেরেছে।

দুঃস্থ চলচ্চিত্র কলাকুশলি ও শিল্পীদের আংশিক আর্থিক সহায়তা দেবার প্রকল্পে রাজ্য সরকার ১৯৮১ সালে একটি চলচ্চিত্র কর্মী কল্যাণ তহবিল গঠন্ করেছিল। এই তহবিল থেকে ১৯৯৬ সালে ৯৮,০০০ টাকা দুঃস্থ.কলাশিল্পীদের অনুদান বাবদ দেওয়া হয়েছে। অন্যান্য ক্ষেত্র থেকেও অর্থ সাহায্যে এই তহবিল বৃদ্ধির প্রচেষ্টা রয়েছে। কেন্দ্রীয় সরকারের কল্যাণ পর্ষদকে দুঃস্থ চলচ্চিত্র শিল্পীদের জন্য একটি রাজ্য দাতব্য ঔষধালয় গড়ে তুলবার জন্য অনুরোধ করা হয়েছে।

**ভাষা শাখা**

পশ্চিমবঙ্গে সরকারি কাজে বাংলা ভাষা ব্যবহারের জন্য অনেক আগেই সর্বস্তরে উদ্যোগ গ্রহণ করা হয়েছে। বাংলা একাদেমির সহায়তায় পরিভাষা পুস্তিকা 'প্রশাসন' প্রকাশ ও বন্টনের কাজ শেষ হয়েছে। বিভাগীয় বঙ্গানুবাদকেরা স্ব-স্ব দায়িত্ব পালনে নিয়োজিত আছেন। প্রতি তিন মাস অন্তর মুখ্যসচিবের সভাপতিত্বে সচিব পর্যায়ে গঠিত কমিটির সভা অনুষ্ঠিত হচ্ছে এবং সকল সরকারি দপ্তরে যথাবিহিত নির্দেশ পাঠানো হচ্ছে। জেলাস্তরে জেলাসমাহর্তার দায়িত্বে একটি সমন্বয় কমিটি গঠন করার আবেদন জানানো হয়েছে এবং এক্ষেত্রে উল্লেখযোগ্য সাড়াও পাওয়া গেছে। বিভিন্ন বিভাগে সম্ভবমতো বাংলায় কাজকর্ম শুরু হয়েছে।

দার্জিলিং, কালিম্পং ও কার্শিয়াং মহকুমায় নেপালি ভাষা প্রশিক্ষণকেন্দ্র এবং মুদ্রলেখন প্রশিক্ষণ কেন্দ্রগুলি চালু আছে। কলকাতা, ইসলামপুর ও আসানসোলে স্থাপিত উর্দু পত্রাচার কেন্দ্রগুলির মাধ্যমে উর্দুভাষী জনগণের পত্র উর্দুতেই দেওয়ার ব্যবস্থা আছে।

**প্রত্নতত্ত্ব ও সংগ্রহালয় শাখা**

অন্যান্য বছরের মতো গত ১৯৯৬-৯৭ সালেও প্রত্নতত্ত্ব ও সংগ্রহালয় অধিকার প্রত্নতত্ত্বচর্চার বিভিন্ন দিকে—উৎখনন/অন্বেষণ, সংরক্ষণ এবং সংগ্রহালয়, গবেষণা/প্রকাশনা—বিভিন্ন স্বল্প ও দীর্ঘমেয়াদি প্রকল্প গ্রহণ করেছিল। তার কিছু গুরুত্বপূর্ণ কাজ নিচে বিবৃত করা হল।

বিগত চার বছর ধরে এই অধিকার মালদহ জেলার হবিবপুর থানার অন্তর্গত জগজীবনপুরে যে উৎখননকার্য চালাচ্ছিলেন তার ফলে 'নন্দদীর্ঘি মহাবিহার' নামে একটি সুবিশাল বৌদ্ধ স্তূপ-বিহারের ধ্বংসাবশেষ আবিষ্কৃত হয়েছে। এটি এ পর্যন্ত আবিষ্কৃত পশ্চিমবঙ্গের অন্যতম বৃহৎ বৌদ্ধবিহার। এই আবিষ্কার পালযুগের তথা বাংলার ইতিহাসে এক নতুন অধ্যায় সংযোজিত করেছে। এই বিহারটির স্থাপত্যের কিছু নির্দশন যেমন—প্রকোষ্ঠ, মেঝে, [illegible] স্তম্ভ প্রভৃতি ইতিমধ্যেই আবিষ্কৃত হয়েছে। এছাড়া পাওয়া গেছে খ্রিস্টীয় নবম শতাব্দীতে নির্মিত অসামান্য শিল্পগুণসমৃদ্ধ বেশ কিছু টেরাকোটা ফলক। এই বিহারের আবিষ্কার সর্বস্তরে রীতিমতো সাড়া জাগাতে সক্ষম হয়েছে। বর্তমানে কয়েকটি জাপানি প্রতিষ্ঠানের কাছ থেকে কারিগরি সাহায্য পাবার দিকটি খতিয়ে দেখা হচ্ছে। আমাদের পক্ষে আনন্দের বিষয় যে প্রচারমাধ্যমগুলি এবং পেশাদারি জগৎ এই কাজটিকে সবিশেষ গুরুত্ব দিচ্ছে আগামী বছরে আরও ব্যাপকভাবে বিশেষত আশপাশের ছোট ঢিবিগুলিতে উৎখনন কার্য চালানো হবে। এর ফলে এই প্রত্নক্ষেত্রটির বৈশিষ্ট্য এবং অবয়ব আরও বিশদভাবে অনুধাবন করা সম্ভব হবে।

মালদহ জেলা পরিষদের সহায়তায় প্রত্নস্থলটির বাসিন্দাদের অন্যত্র পুনর্বাসনের কাজ সুসম্পন্ন হয়েছে। এর ফলে এই প্রত্নক্ষেত্রটিতে আগামী কয়েক বৎসর নিবিড় এবং ব্যাপকভাবে উৎখনন কার্য চালানো সম্ভব হবে।

জগজীবনপুরে একটি আঞ্চলিক সংগ্রহশালা গড়ে তোলার প্রয়োজন আছে। উৎখননকার্য পরিসমাপ্ত হবার পরে এ বিষয়ে জেলা পরিষদ এবং অন্যান্য সংস্থার কাছ থেকে সহায়তার প্রয়োজন হবে।

উৎখনন ব্যতিরেকেও এই অধিকার উত্তরবঙ্গে বিশেষত উত্তর দিনাজপুর, দক্ষিণ দিনাজপুর ও মালদহ জেলায় ক্ষেত্রানুসন্ধান কার্য অব্যাহত রেখেছে। এর ফলে উত্তরাঞ্চলের প্রাচীন জনপদগুলির প্রকৃতি এবং তাদের পারস্পরিক সম্পর্ক সম্যক অনুধাবন করা যাবে। এই অধিকার ওই অঞ্চলের বেশ কয়েকটি প্রত্নক্ষেত্র খুঁজে বার করতে সক্ষম হয়েছে।

দক্ষিণবঙ্গে কংসাবতীর অববাহিকায় বিশেষত মেদিনীপুর জেলার পিংলা থানার অধীন তিলদাতে নিবিড় অনুসন্ধান চালানো হয়েছে। এর ফলে অনেকগুলি গুরুত্বপূর্ণ প্রত্নস্থল চিহ্নিত করা গেছে যার থেকে এই অঞ্চলে গুপ্তযুগ থেকে পাল-সেন যুগ পর্যন্ত একটি সমৃদ্ধ সংস্কৃতির অস্তিত্ব বিষয়ে আমাদের ধ্যান-ধারণা স্পষ্ট হয়েছে। এই সঙ্গে শিলাবতী নদীর ধারে ঘাটাল থানার অধীন প্রত্নক্ষেত্রে পান্নাতেও ব্যাপক অনুসন্ধান চালানো হয়েছে। এছাড়াও উক্ত অঞ্চলে ব্যক্তিগত ও প্রতিষ্ঠানভুক্ত পুরাকীর্তিগুলির একটি প্রাথমিক তালিকা প্রস্তুত করা হয়েছে। আগামী বছরেও পান্না প্রকল্পটির কাজ চলবে।

এই দুটি অঞ্চলভিত্তিক প্রকল্প ছাড়াও এই অধিকার একটি নতুন কাজের পরিকল্পনা গ্রহণ করেছে। তা হল, রাজ্যজুড়ে ছড়িয়ে থাকা বিভিন্ন প্রাচীন বীরস্তম্ভগুলির পর্যবেক্ষণ ও তালিকাকরণ। এটি এমনই একটি প্রকল্প যেখানে বীরস্তম্ভগুলির চরিত্র অনুধাবন করতে প্রত্নতত্ত্ব, ইতিহাস ও নৃতত্ত্বের রীতি-পদ্ধতিগুলি সম্মিলিতভাবে প্রয়োগ করা হবে।

প্রাচীন স্মারকগুলির সংরক্ষণ এই অধিকারের একটি অন্যতম গুরুত্বপূর্ণ কাজ। হুগলি জেলার গুড়াপে অবস্থিত ১৮শ শতাব্দীতে নির্মিত 'নন্দদুলাল জিউ'-এর টেরাকোটা মন্দিরটির সংরক্ষণের কাজ হুগলি জেলা পরিষদের সহায়তায় চলছে। পুরুলিয়া জেলার বাঘমুন্ডি থানার অন্তর্গত সুইসা-র ভাস্কর্য-আবাস (Sculpture Shed)-এ থাকা ভাস্কর্যগুলির রায়ায়নিক সংরক্ষণ কার্য সম্পন্ন হয়েছে। আগামী বছর বাঁকুড়া জেলার ধারাপাটের মন্দিরটিতে সংরক্ষণ কার্যশুরু হবে। অনুরূপভাবে নদীয়া জেলার দিগনগরের মন্দিরে দ্বিতীয় পর্যায়ের সংরক্ষণ কার্য শুরু হবে। প্রসঙ্গত উল্লেখ করা যেতে পারে, প্রত্নতাত্ত্বিক সংরক্ষণে যথেষ্ট পরিমাণে সম্পদ এবং কারিগরি দক্ষতাসম্পন্ন কর্মী প্রয়োজন হয়। আমাদের কর্মী এবং সম্পদের অপ্রতুলতা রাজ্য সরকার কর্তৃক সংরক্ষিত এই বিপুলসংখ্যক (State Protected) সৌধের রক্ষণাবেক্ষণের ক্ষেত্রে সমস্যা হয়ে দাঁড়াচ্ছে। আমরা বিষয়টি সম্পর্কে ইতিমধ্যেই ভারতীয় প্রত্নতত্ত্ব সর্বেক্ষণ-এর দৃষ্টি আকর্ষণ করেছি। অবশ্য পুরলিয়া জেলার বোড়ামে অবস্থিত সুপ্রাচীন মন্দিরগোষ্ঠীর সংলগ্ন বিষয়ে ভারতীয় প্রত্নতত্ত্ব সর্বেক্ষণের পক্ষ থেকে এখনও পর্যন্ত তেমন আশাব্যঞ্জক প্রতিক্রিয়া লক্ষ্য করা যায়নি। পশ্চিমবঙ্গে আরও বেশি সংখ্যক সৌধ সংরক্ষণের ক্ষেত্রে ভারতীয় প্রত্নতত্ত্ব সর্বেক্ষণের এগিয়ে আশা অত্যন্ত জরুরি। একই সঙ্গে এই অধিকারের একটি স্বয়ংসম্পূর্ণ সংরক্ষণ শাখা গড়ে তোলা অত্যন্ত প্রয়োজন।

পশ্চিমবঙ্গের দ্বিতীয় বৃহত্তম সংগ্রহালয়, 'রাজ্য প্রত্নতত্ত্ব সংগ্রহশালা' এই সংগ্রহালয়ের প্রয়োজন মেটাতে বিশেষজ্ঞ কমিটি নতুন সংগ্রহালয় ভবন তৈরির পরামর্শ দিয়েছিলেন। সেই মর্মে ১, সত্যেন রায় রোড, বেহালাতে নতুন বাড়ি তৈরির কাজও শুরু হয়ে গেছে। এই কাজের জন্য অন্ততপক্ষে ৫ কোটি টাকা প্রয়োজন। এ ক্ষেত্রেও ভারত সরকারের সহায়তা একান্ত জরুরি।

বর্তমানে সংরক্ষণ গবেষণাগারটিকে প্রত্নবিজ্ঞান গবেষণাগারে রূপ দেবার চেষ্টা চলছে। এই গবেষণাগার বর্তমানে ছোট সংগ্রহালয়গুলিকে নিয়মিতভাবে সাহায্য করে থাকে এবং ভবিষ্যতে প্রত্নবিজ্ঞান গবেষণাতেও প্রয়োজনীয় ভূমিকা গ্রহণ করবে বলে আশা করা যায়।

প্রখ্যাত ভাস্কর শ্রীচিন্তামণি করের জীবনব্যাপী শিল্পকর্মের সংগ্রহালয় 'ভাস্কর ভবন' এই অধিকারের একটি গুরুত্বপূর্ণ প্রয়াস। বর্তমানে বাড়িটি মেরামতের জন্য এবং জনগণের কাছে খুলে দেবার জন্য প্রয়োজনীয় উদ্যোগ গ্রহণ করা হয়েছে। তত্ত্বাবধায়ক পর্যায়ের কর্মী নিয়োগও হয়ে গেছে। দক্ষিণ ২৪-পরগনা জেলা পরিষদ ভাস্কর ভবনের নির্মাণ ও রক্ষণাবেক্ষণ কার্যে জড়িত আছে।

প্রত্নতত্ত্ব ও সংগ্রহালয় অধিকারের কাজকর্ম ক্রমেই জেলাস্তরে প্রসারিত হচ্ছে। সীমিত ক্ষমতা সত্ত্বেও ছোট সংগ্রহশালাগুলিতে এই অধিকারের কর্মপ্রচেষ্টা অব্যাহত আছে। এই ক্ষেত্রে বিশেষ উল্লেখের দাবি রাখে মালদহ জেলার 'মালদহ মিউজিয়াম', বাঁকুড়া জেলার 'বিষ্ণুপুর সাহিত্য পরিষদ' মেদিনীপুর জেলার 'তাম্রলিপ্ত সংগ্রহশালা', হাওড়া জেলার 'আনন্দ নিকেতন কীর্তিশালা', প্রভৃতি যাদের আর্থিক ও কারিগরি সহায়তা দেওয়া হয়েছে। এছাড়া স্থানীয় সংগ্রহশালাগুলির প্রয়োজন মেটাতে আগ্রহী ব্যক্তিদের জন্য রাজ্যের বিভিন্ন স্থানে প্রত্নবস্তু সংরক্ষণ বিষয়ে প্রশিক্ষণ শিবিরের আয়োজন করার উদ্যোগ নেওয়া হয়েছে। ইতিমধ্যে কলকাতা ও বিষ্ণুপুরে এই ধরনের দুটি শিবির করা হয়েছে। এই ক্ষেত্রে ভারতীয় জাদুঘর, ভিক্টোরিয়া মেমোরিয়াল হল এবং অন্যান্য সংস্থার কাছ থেকে মূল্যবান সহায়তা পাওয়া গেছে। বিভিন্ন জেলার নির্বাচিত কলেজগুলিতে সংরক্ষণ সম্পদ কেন্দ্রের সূচনা করার প্রচেষ্টাটি এখনও প্রাথমিক পর্যায়ে সীমাবদ্ধ আছে। আগামী বছর এই প্রকল্পটিকে আরও এগিয়ে নিয়ে যাওয়ার চেষ্টা করা হবে।

এই অধিকার ভূপালের 'রাষ্ট্রীয় মানব সংগ্রহালয়'-এর সঙ্গে যৌথ উদ্যোগে পশ্চিমবঙ্গের সব সংগ্রহালয়ের সংগ্রহের একটি তালিকাকরণ প্রকল্প হাতে নেবে। প্রসঙ্গত উল্লেখ করা যেতে পারে, জন-প্রত্নতত্ত্ব, গুহাচিত্র প্রদর্শনী ইত্যাদির উপরেও কিছু যৌথ প্রকল্প রূপায়ণের পরিকল্পনা আছে। প্রত্নতত্ত্বকে জনপ্রিয় করার উদ্দেশ্যে এই অধিকার কলকাতা ও মালদহে দুটি প্রদর্শনীর আয়োজন করেছিল। দুটিতেই উল্লেখযোগ সাফল্য অর্জন করা সম্ভব হয়েছে। আগামী বছর এই ধরনের আরও কিছু প্রদর্শনীর আয়োজন করা হবে। স্কুলের ছাত্রছাত্রীদের আমাদের ঐতিহ্য বিষয়ে সচেতন করে গড়ে তোলার জন্যও উদ্যোগ নেওয়া হচ্ছে। এই অধিকার পশ্চিমবঙ্গ সরকারের পরিবেশ বিভাগের অধীন প্রকল্পের সঙ্গে যৌথভাবে কলকাতার ঐতিহাসিক বাড়িগুলির তালিকাকরণের কাজ করছে।

উৎসাহী জনগণ এবং পেশাজীবীদের কাছে পশ্চিমবঙ্গের প্রত্নতত্ত্ব-সংক্রান্ত বিভিন্ন তথ্যাদি পৌঁছে দেওয়া আমাদের দায়িত্ব। এই ক্ষেত্রে প্রত্নস্থলের জেলাভিত্তিক পর্যবেক্ষণের ভিত্তিক লেখা 'জেলার পুরাকীতি' গ্রন্থমালাটির ভূমিকা সবিশেষ গুরুত্বপূর্ণ। 'মালদহ জেলার পুরাকীর্তি প্রকাশিত হয়েছে। 'দক্ষিণ ২৪-পরগনা জেলার পুরাকীর্তি' রচনার কাজ চলছে। 'জলপাইগুড়ি জেলার পুরাকীর্তি প্রকাশের উদ্যোগ গ্রহণ করা হয়েছে। পশ্চিমবঙ্গের প্রত্নতত্ত্বের বিভিন্ন দিক নিয়ে বাংলায় একটি বার্ষিক সংকলন এই বছর প্রকাশিত হবে। প্রত্নতত্ত্বচর্চায় যারা পথিকৃৎ তাদের

রচনাবলীও এই বছর প্রকাশ করার পরিকল্পনা আছে। ১৯৯৭ সাল অগ্রণী প্রত্নতত্ত্ববিদ ননীগোপাল মজুমদারের জন্মশতবর্ষ। এই উপলক্ষে অগ্রণী পন্ডিতদের লেখা ৩৯টি প্রবন্ধের একটি শতবার্ষিকী সংকলন পশ্চিমবঙ্গের মাননীয় মুখ্যমন্ত্রী কর্তৃক আনুষ্ঠানিকভাবে প্রকাশিত হয়েছে। তার প্রতি শ্রদ্ধা জানাতে, তার লেখা বাংলা প্রবন্ধের একটি সংকলন প্রকাশের উদ্যোগ গ্রহণ করা হয়েছে।

এই অধিকারের বার্ষিক মুখপত্র প্রত্নসমীক্ষার ৪ সংখ্যা প্রস্তুতির কাজ চলছে। পশ্চিমবঙ্গের প্রত্নতাত্ত্বিক মানচিত্র নির্মাণের কাজ চলছে। এই কাজের ফলে প্রাপ্ত তথ্যাদি গবেষকদের সুবিধার জন্য কমপিউটারে সংরক্ষিত করা হয়েছে। 'গৌড় ও পান্ডুয়াকেন্দ্রিক মধ্যযুগের বাংলার নগরায়ণ' শীর্ষক গবেষণা প্রকল্পের কাজ সুসম্পন্ন হয়েছে। এই গবেষণালব্ধ তথ্যাদির উপর একটি পুস্তক প্রকাশিত হবে।

'পূর্ব ভারত প্রত্নতত্ত্ব পাঠ ও প্রশিক্ষণ কেন্দ্র' পূর্বাঞ্চলের প্রত্নতত্ত্বের উপর বিভিন্ন বিষয়ে গবেষণা করে চলেছে। বর্তমানে এই সংস্থাটি প্রখ্যাত প্রত্নতত্ত্ববিদ, ইতিহাসবেত্তা ও বৈজ্ঞানিকদের দ্বারা পরিচালিত হয়। আমরা এটিকে স্বয়ংশাসিত করার পক্ষে। বিগত বছরে এই কেন্দ্র একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ কাজ করেছে। এখানে একটি কমপিউটার বসানো হয়েছে, যার মাধ্যমে প্রত্নতত্ত্বের বিভিন্ন তথ্য সংকলিত করে রাখা হচ্ছে। এখানে গবেষকরা জনবসতির প্রত্নতত্ত্ব, শিল্প-ইতিহাস, মুদ্রাতত্ত্ব প্রভৃতি বিষয়ে গবেষণা করছেন। তাদের গবেষণার ফলাফল যথাসময়ে পুস্তক আকারে প্রকাশিত হবে। এছাড়া এই কেন্দ্র ক্ষেত্রীয় প্রত্নতত্ত্বের উপর একটি ছয় মাসের পাঠক্রম চালাচ্ছে। পূর্ব ভারতের অন্যান্য রাজ্য থেকেও ছাত্ররা এই পাঠক্রমে যোগ দিয়েছেন এবং বিভিন্ন বিষয়ের ছাত্রছাত্রীরা একত্রে কাজ করার অভিজ্ঞতা অর্জন করছেন। এই সংস্থার অধীনে একটি সমৃদ্ধ গ্রন্থাগার গড়ে তোলার উদ্যোগ গৃহীত হয়েছে। একটি নিউজলেটারও প্রকাশিত হয়েছে। সবচেয়ে যা গুরুত্বপূর্ণ তা হল এই কেন্দ্র সম্পর্কে নবীন গবেষক এবং পন্ডিতদের আগ্রহ। ইতিমধ্যেই দেশ ও বিদেশের বিভিন্ন বিদ্বজ্জন এখানে বক্তৃতা করে গেছেন। এখানে আর একবার আমাদের সীমিত সম্পদের কথা উল্লেখ করতে হয়। এ ক্ষেত্রেও ভারত সরকার এবং অন্যান্য সংস্থার এগিয়ে আসা উচিত। এই কেন্দ্র পশ্চিমবঙ্গে প্রত্নতত্ত্বচর্চায় সমন্বয়সাধনকারি সংস্থার ভূমিকা পালন করবে বলে আশা করা যায়।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বলে আমি ৩৮ নং দাবির অধীন "২২২০—তথ্য ও প্রচার", "৪২২০—তথ্য ও প্রচারের জন্য মূলধনী বিনিয়োগ' এবং "৬২২০—তথ্য ও প্রচারের জন্য ঋণ" মুখ্যখাতে একত্রে ২৬,৫৮,৯৩,০০০ টাকা (ছাব্বিশ কোটি আটান্ন লক্ষ তিরানব্বই হাজার) মঞ্জুর করার জন্য সভার কাছে প্রস্তাব রাখছি।

## DEMAND No. 39

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 48,12,25,000 be granted for expenditure under Demand No. 39, Major Head : "2230—Labour and Employment", during the next financial year.

(This is inclusive of a total sum of Rs. 16,05,00,000 already voted on account)

(Printed Budget Speech of Shri Santiranjan Ghatak, Smt. Chhaya Bera and Shri Bansagopal Choudhuri on Demand NO. 39 laid on the Table was taken as read.)

২। বর্তমানে কারিগরি শিক্ষা ও প্রশিক্ষণ বিভাগ যদিও ট্রেনিং ইনস্টিটিউটগুলির দায়িত্বপ্রাপ্ত কিন্তু এর জন্য তাদের কোনও পৃথক বাজেট খাত নেই। সেজন্য ইন্ডাস্ট্রিয়াল ট্রেনিং ইনস্টিটিউটের ১৯৯৭-৯৮ সালের বাজেট বরাদ্দ বর্তমান মুখ্যখাত '২২৩০—শ্রম এবং কর্মনিয়োগ'-এর অন্তর্ভুক্ত করা হয়েছে। গত বছরের বাজেট বরাদ্দও ঐ মুখ্যখাতের অধীনে ধরা ছিল।

৩। মাননীয় অধ্যক্ষ মহাশয়, তদানীন্তন ভারত সরকার কর্তৃক অনুসৃত উদার নীতি, বেসরকারিকরণ এবং খোলা বাজার অর্থনীতি দেশে মুদ্রাস্ফীতি, ক্রমবর্ধমান বেকারি এবং দেশের দরিদ্র জনসাধারণের জন্য কর্মহীনতা সৃষ্টি করবে বলে আমরা যে আশঙ্কা করেছিলাম তা সত্য হয়েছে। রুগ্ন ও সম্ভাব্য রুগ্ন-শিল্পের পুনরুজ্জীবনের জন্য জাতীয় পুনর্নবীকরণ তহবিল ব্যবহার করতে আমরা যে অনুরোধ করেছিলাম, তারা তাতে কর্ণপাত করেননি। দেশের দরিদ্র শ্রমজীবী শ্রেণীকে বাঁচানোর উদ্দেশ্যে কয়েকটি ইতিবাচক পদক্ষেপ গ্রহণের কথা আমরা দ্ব্যর্থহীন ভাষায় বলেছিলাম। কেন্দ্রের বর্তমান যুক্তফ্রন্ট সরকার ২০০৫ সালের মধ্যে দারিদ্র্য দূরীকরণ, রাজ্যকে অধিকতর ক্ষমতা হস্তান্তর, দারিদ্র্যসীমার নিচে বসবাসকারি মানুষের জন্য সস্তা দামে খাদ্যসামগ্রী বন্টনসহ একটি অভিন্ন ন্যূনতম কর্মসূচি গ্রহণ করেছেন। এই সমস্ত কর্মসূচিকে স্বাগত জানাই। কেন্দ্রে বর্তমান সরকারের উপর পূর্বতন সরকার কর্তৃক অনুসৃত অর্থনৈতিক ও শিল্প-সংক্রান্ত নীতি বর্তেছে। সেগুলি বর্তমান সরকারের পক্ষে বাধা হয়ে দাঁড়াতে পারে। সম্ভবত এ কারণেই আমরা কেন্দ্রীয় সরকারের নীতিগুলির উল্লেখযোগ্য কোনও পরিবর্তন এখনও লক্ষ্য করছি না। যাই হোক, আমরা আশা করব সরকারের অভিন্ন ন্যূনতম কর্মসূচি সম্ভাব্য কম সময়ের মধ্যে রূপায়িত হবে এবং তার দ্বারা দেশবাসী উপকৃত হবেন।

৪। মাননীয় মহাশয়, এখন আমরা এই দপ্তরের কাজকর্ম এবং আগামী কর্মসূচি সম্পর্কে সংক্ষেপে কিছু বলতে চাই।

**শিল্প-সম্পর্ক**

৫। প্রধানত পাট শিল্পে লক-আউটের ফলে যদিও শ্রমদিবস নষ্ট হওয়ার সংখ্যা সামান্য বৃদ্ধি পেয়েছে তবুও এটা বলা যায় যে ১৯৯৬ সালে আমাদের রাজ্যে শিল্প-সম্পর্ক সাধারণভাবে শান্তিপূর্ণ ছিল। ১৯৯৬ সালে ১২৮টি লক-আউটের ঘটনায় ৮৭ হাজার শ্রমিক জড়িত ছিলেন এবং মোট ৮৬ লক্ষ শ্রমদিবস নষ্ট হয়। এর মধ্যে কেবলমাত্র পাটশিল্পে লক-আউটের জন্য মোট ৪৩ লক্ষ শ্রমদিবস নষ্ট হয়। পক্ষান্তরে ১৯৯৫ সালে মোট ১৩৬টি লক-আউটের ঘটনায় ৭৪ হাজার শ্রমিক জড়িত ছিলেন এবং ৫২.৫ লক্ষ শ্রমদিবস নষ্ট হয়েছিল। আলোচ্য বছরে ১৬টি ধর্মঘটের ঘটনায় ২৩ হাজার শ্রমিক জড়িত ছিলেন এবং তাতে ১৬.৭ লক্ষ

শ্রমদিবস নষ্ট হয়। পূর্ব বছরে ৩৩টি ধর্মঘটের ঘটনায় ২ লক্ষ ৩৪ হাজার শ্রমিক জড়িত ছিলেন এবং তাতে ১২.৫ লক্ষ শ্রমদিবস নষ্ট হয়েছিল। মাননীয় সদস্যগণ অবহিত আছেন যে রাজ্যে কিছু কিছু শিল্প সংস্থায় দীর্ঘদিন ধরে লক-আউট এবং সাসপেনশন অব ওয়ার্ক চলছে এবং এর অনেকগুলি বি. আই. এফ. আর.-এর বিবেচনাধীন আছে অথবা সুপ্রিম কোর্ট বা হাইকোর্টে মামলা চলছে। শিল্প-সম্পর্কের স্বার্থে এবং শ্রমিকদের মধ্যে আস্থা ফিরিয়ে আনার জন্য শিল্পসমস্যা সম্পর্কীয় যাবতীয় সংবাদ মালিকপক্ষ শ্রমিকদের অবহিত করুন। শ্রমিকদের মতামত এবং প্রস্তাবগুলি আন্তরিকভাবে মালিকপক্ষ বিবেচনা করলে একটা সহযোগিতার পরিবেশ সৃষ্টি হবে। আমি বারংবার মালিকপক্ষকে এ বিষয়ে পূর্বে পরামর্শ দিয়েছি। আজও আমরা ঐ বিষয়টির পুনরুক্তি করছি।

৬। আলোচ্য বছরে ১১টি ক্ষেত্রে চার হাজার আটশত একুশ জন শ্রমিক লে-অফ হয়েছে। আমি আনন্দের সঙ্গে জানাচ্ছি যে, সংশ্লিষ্ট বছরে কোনও সংস্থা বন্ধ হয়ে যায়নি বা কোনও শ্রমিক ছাঁটাই-এর ঘটনা ঘটেনি। অবশ্য এই বছরে আগে বন্ধ হয়ে যাওয়া দশটি ছোট সংস্থার ৩১৫ জন শ্রমিক এখনও কর্মহীন আছেন।

৭। ১৯৯৬ সালে সালিশি ব্যবস্থার মাধ্যমে ৫,৮০৭টি শিল্পবিরোধের মধ্যে ২,৩৫২টি বিরোধের নিষ্পত্তি করা হয়। এর মধ্যে ৪৯৮টি বিরোধ সালিশির মাধ্যমে মীমাংসায় পৌঁছানো গিয়েছিল। আলোচ্য বছরে শিল্প ন্যায়পীঠ এবং শ্রম-আদালতগুলি এই রাজ্যের মোট ৫৪৮টি শিল্পবিরোধের মীমাংসা করেছেন। ঐ ন্যায়পীঠ ও শ্রম আদালতে বিচারাধীন বিরোধগুলির সংখ্যা ১. ১. ৯৬ তারিখের হিসাবে ২,৫৫৬ থেকে কমিয়ে ২,৩৭৯-তে আনা হয়েছে। শিল্প ন্যায়পীঠে শিল্পবিরোধ সংক্রান্ত মামলার নিষ্পত্তির ব্যাপারে যদিও উন্নতি হয়েছে কিন্তু বেশ কিছু মামলায় সংশ্লিষ্ট পক্ষ বার বার সময় নেওয়ায় নিষ্পত্তি বিলম্বিত হচ্ছে।

৮। এই রাজ্যে সিনেমা শিল্পে ও হিমঘর শিল্পে শ্রমিকদের দাবি-দাওয়া আলোচ্য বছরে ত্রিপাক্ষিক চুক্তির মাধ্যমে মীমাংসা হয়েছে এবং ফলে যথাক্রমে ৯,০০০ ও ৫,০০০ জন শ্রমিক উপকৃত হয়েছে। সিনেমা শিল্পে নিযুক্ত কর্মচারিদের বেতন-কাঠামোর জন্য দীর্ঘদিনের দাবি সিনেমা শিল্পের মালিকপক্ষ মেনে নিয়েছেন এবং বিভিন্ন শ্রেণীর কর্মচারিদের জন্য বেতন-কাঠামো চালু করা সম্ভব হয়েছে। হিমঘর শিল্পে নিযুক্ত শ্রমিকগণ মজুরি, মহার্ঘ ভাতা এবং চিকিৎসা ভাতা হিসাবে মাসিক ৭০ টাকা থেকে ১৪০ টাকা পর্যন্ত বর্ধিত মজুরি পাবেন।

৯.১। যে সমস্ত শিল্পগুলিতে লক-আউট এবং ধর্মঘট চলছিল তাদের মধ্যে অনেকগুলি সম্ভব হয়েছে—৪৩টি লক-আউট এবং ৮টি ধর্মঘটের ঘটনা মীমাংসা করা গেছে। এর ফলে যথাক্রমে ৬৭,৮৩৯ জন এবং ১৯,৮৩৫ জন শ্রমিক উপকৃত হয়েছেন।

৯.২। আলোচ্য বছরে যে সমস্ত কলকারখানা খুলেছে তাদের মধ্যে গুরুত্বপূর্ণ কয়েকটির এখানে উল্লেখ করছি ঃ

| | |
|---|---|
| জয়শ্রী টেক্সটাইল | (ধর্মঘট ৩,৫০০ শ্রমিক) |
| নিউ সেন্ট্রাল জুট মিলস্ | (লক-আউট ৮,০০০ শ্রমিক) |

| | |
|---|---|
| কামারহাটি কোম্পানি লিমিটেড | (লক-আউট ৬,০০০ শ্রমিক) |
| মেঘনা জুট মিলস্ | (লক-আউট ৪,২০০ শ্রমিক) |
| তিরুপতি জুট ইন্ডাস্ট্রিজ | (লক-আউট ১,৬০০ শ্রমিক) |
| সেন্ট্রাল ডুয়ার্স টি এস্টেট | (লক-আউট ১,৮৫৬ শ্রমিক) |

৯.৩। ত্রিপাক্ষিক আলোচনার মাধ্যমে শ্রম বিরোধ নিষ্পত্তি করার ক্ষমতা আমার দপ্তরের হাতে থাকা সত্ত্বেও আমরা মালিকপক্ষ ও শ্রমিক সংগঠনের মধ্যে দ্বিপাক্ষিক স্তরে আলোচনার মাধ্যমে বিবাদ মেটানোর ব্যাপারে উৎসাহ দিই। নথিভুক্ত করার জন্য শ্রম অধিকারে আলোচ্য বছরে ২৮৫টি দ্বিপাক্ষিক চুক্তি জমা পড়েছে। এর মধ্যে দিয়ে মালিক ও শ্রমিকদের মধ্যে পারস্পরিক সহযোগিতা এবং বোঝাপড়া সৃষ্টির সুস্থ প্রবণতা দেখা যাচ্ছে।

**শ্রম আইন বলবৎকরণ**

১০। এই বিভাগের অধীনে বিভিন্ন শ্রম আইন রূপায়ণের জন্য ৪৫০ জন পরিদর্শক আছেন। ১৯৯৬ সালে ন্যূনতম মজুরি আইনের অধীনে কৃষিক্ষেত্রে ৯,৫৩৮টি পরিদর্শন হয়েছিল। ১০৪টি ক্ষেত্রে অভিযোগ দায়ের করা হয় এবং ১২,৮৫০ টাকা জরিমানা আদায় করা হয়। ঐ আইনে কৃষিক্ষেত্রে ছাড়া অন্যান্য নিয়োগের ক্ষেত্রে ১১,৭৮১টি পরিদর্শন করা হয়েছে। তার মধ্যে ৩৯৮টি ক্ষেত্রে অভিযোগ দায়ের করা হয় এবং ৯৬,৯০০ টাকা জরিমানা আদায় হয়। অন্যান্য শ্রম আইনের অধীনে ৬,২০১টি পরিদর্শন করা হয়েছে যার মধ্যে ২৬৫টি ক্ষেত্রে অভিযোগ দায়ের করা হয়েছে। বিভিন্ন শ্রম আইন লঙ্ঘন করায় নিয়োগ-কর্তাদের কাছ থেকে ৫৪,৬৯০ টাকা জরিমানা আদায় করা হয়েছে। ১২৬টি পরিবহন সংস্থাকে মোটর পরিবহন শ্রমিক আইনে নথিভুক্ত করা হয়েছে। আলোচ্য বছরে আন্ত-রাজ্য প্রব্রজনকারি শ্রমিক আইন অনুযায়ী ১৪টি অনুজ্ঞা-পত্র দেওয়া হয়েছে। ট্রেড ইউনিয়ন আইন অনুযায়ী ১৯০টি ইউনিয়নকে নথিভুক্ত করা হয়েছে এবং ১,২৪৮টি ইউনিয়নের নথিভুক্তকরণ বিভিন্ন কারণে বাতিল করা হয়েছে। গ্র্যাচুইটি প্রদান আইন অনুযায়ী ৪৬২টি আবেদন-পত্রের মীমাংসা করা হয়েছে। ৮৬টি ক্ষেত্রে উক্ত আইন নিয়ামক কর্তৃপক্ষ মোট ২৬,৩১,৩৫২.২৭ টাকা প্রদানের আদেশ দিয়েছেন।

১১। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই রাজ্যে কিছু কিছু বৃহৎ শিল্পের বর্তমান অবস্থা সম্বন্ধে কিছু বলতে চাই।

**পাটশিল্প**

১২। মাননীয় সদস্যগণ অবগত আছেন যে এই রাজ্যে পাটশিল্প একটা গুরুত্বপূর্ণ স্থান অধিকার করেছে। দুই লক্ষের বেশি শ্রমিক এই শিল্পের উপর নির্ভরশীল। বছরের পর বছর এই শিল্প বিভিন্ন সমস্যার ও অসুবিধার সম্মুখীন হচ্ছে এবং সরকার বিভিন্ন পর্যায়ে আলোচনার মাধ্যমে উক্ত সমস্যা ও অসুবিধাগুলি মীমাংসা করার চেষ্টা করছে। সালিশি ব্যবস্থার মাধ্যমে ক্রমাগত প্রচেষ্টা গ্রহণ করায় এই শিল্পে শিল্প-সম্পর্ক মোটামুটি সন্তোষজনক ছিল। আলোচ্য বছরের শেষ পর্বে তিনটি পাটকলে লক-আউট এবং সাসপেনশন অফ ওয়ার্ক চলছিল।

১৩। ২. ১. ৯৫ তারিখে চুক্তির বিষয়গুলি রূপায়ণ, জুট-প্যাকেজিং মেটিরিয়ালস্ (প্যাকেজিং পণ্যের বাধ্যতামূলক ব্যবহার) আইনের বিভিন্ন ধারার রূপায়ণ এবং বিধিবদ্ধ প্রাপ্য অর্থ প্রদান ইত্যাদি বিষয়গুলির দাবিতে ১৮. ১২. ৯৬ তারিখে ১ দিনের জন্য পাটকলে শ্রমিকেরা প্রতীক ধর্মঘট পালন করেন। দাবি না মিটলে ১৫. ১. ৯৭ থেকে লাগাতার ধর্মঘটের বিজ্ঞপ্তি কেন্দ্রীয় ট্রেড ইউনিয়নগুলির তরফ থেকে দেওয়া হয়েছিল। আমরা সংশ্লিষ্ট পক্ষগুলির সাথে এই অচল অবস্থা অবসানের ব্যাপারে অনেকবার আলোচনা করেছি। জুট প্যাকেজিং মেটিরিয়ালস (প্যাকেজিং পণ্যের বাধ্যতামূলক ব্যবহার) আইন নিশ্চিতরূপে প্রয়োগের জন্য মাননীয় মুখ্যমন্ত্রী মাননীয় প্রধানমন্ত্রীকে অনুরোধ করেছেন। পাটশিল্পের সমস্যা আলোচনার জন্য ১৯. ১২. ৯৬ তারিখে নতুন দিল্লিতে কেন্দ্রীয় শ্রমমন্ত্রী এবং বস্ত্রমন্ত্রীর সাথে একটি সভা অনুষ্ঠিত হয়েছে। যা হোক দীর্ঘ আলোচনার পর ১৪. ১. ৯৭ তারিখে এ ব্যাপারে একটি মীমাংসায় পৌছানো সম্ভব হয়েছে এবং ১৫. ১. ৯৭ তারিখ থেকে লাগাতার ধর্মঘট এড়ানো সম্ভবপর হয়েছে। এই মীমাংসার ফলে ইন্ডিয়ান জুট মিলস অ্যাশোসিয়েশন বোনাস সংশোধন আইন ১৯৯৫-এর ধারা পূর্বের কোনও তারিখ থেকে প্রয়োগের বৈধতাকে চ্যালেঞ্জ করে হাইকোর্টে যে মামলা দায়ের করেছিলেন তা প্রত্যাহার করে নিয়ে ১৯৯৩-৯৪ সালের বকেয়া বোনাস দিতে রাজি হন। নির্দিষ্ট সময়ের মধ্যে গ্র্যাচুইটি ই[illegible] এবং পি. এফ.-এর পাওনা অর্থ প্রদানের সমস্যাগুলি খতিয়ে দেখার জন্য ট্রেড ইউনিয়ন, [illegible] এবং সরকারের প্রতিনিধিদের নিয়ে একটি কমিটি গঠনের সর্বসম্মত প্রস্তাবও নেওয়া হয়েছে। এই কমিটি গঠনের কাজ চলছে।

১৪। রাজ্য সরকার জুট প্যাকেজিং মেটিরিয়ালস (প্যাকেজিং পণ্যের বাধ্যতামূলক ব্যবহার) আইন ১৯৮৭-এর যথাযথ রূপায়ণ এবং আর্থিক দিক থেকে দুর্বল পাটশিল্পগুলি এবং এন. জে. এম. সি. পরিচালিত পাটকলগুলিকে ন্যায্য দামে কাঁচা পাট সরবরাহের নিমিত্ত উক্ত কাঁচা পাট মজুত করার উদ্দেশ্যে আর্থিক সাহায্য নিশ্চিত করতে ভারতের জুট কর্পোরেশনকে সক্রিয় হওয়ার বিষয়টি নিয়ে কেন্দ্রীয় সরকারের কাছে জোরালোভাবে আবেদন করা হয়েছে।

১৫। কেন্দ্রীয় সরকার পরিকল্পনা বহির্ভূত খাতে যথেষ্ট বরাদ্দ না করায় এবং ক্রমাগত নগদ ক্ষতি হওয়ায় এই রাজ্যে এন. জে. এম. সি. পরিচালিত পাটকলগুলি সাংঘাতিকভাবে [illegible] সুবিধার সম্মুখীন হচ্ছে। এর ফলে কাঁচামাল উৎপাদনের জন্য প্রয়োজনীয় অন্যান্য সামগ্রী ও যন্ত্রাংশ ইত্যাদির সরবরাহ অপর্যাপ্ত হওয়ায় উৎপাদন ব্যাহত হচ্ছে। বছরের পর বছর ধরে এন. জে. এম. সি. পরিচালিত পাটকলগুলির পুনরুজ্জীবন প্রকল্প অর্থনৈতিক শিল্প পুনর্গঠন পর্ষদের কাছে বিবেচনাধীন থেকে গেছে। কিন্তু ঐ পুনরুজ্জীবন প্রকল্প রূপায়ণের বিষয়ে আজও কোনও নির্দিষ্ট সিদ্ধান্ত নেওয়া হয়েছে বলে মনে হয় না।

১৬। রাজ্য সরকার ২. ১. ৯৫ তারিখের চুক্তি অনুযায়ী দু'টি কমিটি গঠন করেছেন। পাটকলগুলিতে যাতে ৯০ঃ২০ হারে শ্রমিক নিয়োগ বজায় থাকে তার অনুসন্ধান এবং যথাযথ সুপারিশ করার জন্য একটি কমিটি গঠন করা হয়েছে। দ্বিতীয় কমিটি উৎপাদন এবং তৎসংশ্লিষ্ট বিষয়গুলি দেখার জন্য গঠিত হয়েছে।

**বস্ত্রশিল্প**

১৭। আলোচ্য বছরে রাজ্যে বস্ত্রশিল্পে শিল্প-সম্পর্কের সামগ্রিক বিষয়টি খুবই সন্তোষজনক। বিগত ১১. ৬. ৯৫ তারিখে একটি ত্রিপাক্ষিক চুক্তির মাধ্যমে এই শিল্পে ২০ হাজার শ্রমিকের মজুরি মাসিক ১০০ টাকা বৃদ্ধি পেয়েছে এবং মহার্ঘ ভাতার হারও বর্ধিত হয়েছে। তবে উৎপাদন বিধি এবং কাজের পরিমাণ সম্পর্কিত উক্ত চুক্তির ৫নং অনুচ্ছেদ প্রয়োগের বিষয়টি বর্তমানে প্রধান সমস্যা হয়ে দাঁড়িয়েছে। মালিকপক্ষ চান শ্রমিকরা উৎপাদন বাড়াক। কিছু কিছু কলে উৎপাদন বিধি ও কাজের পরিমাণের বিষয়ে দ্বিপাক্ষিক চুক্তি সম্পাদিত হয়েছে। রাজ্য সরকার এই বিষয়টি মীমাংসার জন্য আলোচনা শুরু করেছে। আশা করা যাচ্ছে, সকলের সহযোগিতায় শিল্পে আশানুরূপ উৎপাদন সম্ভব হবে।

১৮। টেক্সটাইল রিসার্চ অ্যাশোসিয়েশনের আধুনিকীকরণ পরিকল্পনা ন্যাশনাল টেক্সটাইল কর্পোরেশনের অধীনস্থ কলগুলিতে এখনও পর্যন্ত রূপায়িত হয়নি, এর জন্য আমরা উদ্বিগ্ন। ন্যাশনাল টেক্সটাইল কর্পোরেশনের আর্থিক অসুবিধাজনিত কারণে শ্রমিকদের মজুরি প্রদান অনিয়মিত হওয়ায় সংশ্লিষ্ট বন্ধ কারখানাগুলিতে উত্তেজনার সৃষ্টি হচ্ছে। এ ব্যাপারে আমরা কেন্দ্রীয় মন্ত্রীদের ব্যক্তিগত হস্তক্ষেপ চেয়েছি যাতে আধুনিকীকরণ পরিকল্পনাটি চূড়ান্ত হয় এবং অবিলম্বে রূপায়িত হয়। যতক্ষণ না আধুনিকীকরণ হচ্ছে ততক্ষণ পর্যন্ত যেন সংশ্লিষ্ট কলগুলিতে আর্থিক সহায়তার জন্য বাজেট বরাদ্দ করা হয় সে কথাও আমরা বলেছি।

**ইঞ্জিনিয়ারিং শিল্প**

১৯। মাননীয় সদস্যগণ অবগত আছেন যে এই রাজ্যে বৃহৎ ইঞ্জিনিয়ারিং শিল্পের প্রধান কাজকর্ম বলতে ওয়াগন তৈরিকেই বোঝায়। আনুষঙ্গিক শিল্পসহ ওয়াগন তৈরির কাজে এ রাজ্যে প্রায় ১ লক্ষ শ্রমিক নিযুক্ত আছেন। বিগত কয়েক বছরে ওয়াগন তৈরির বরাদ্দ অত্যধিক হ্রাস পেয়েছে। এর ফলে অধিকাংশ বৃহৎ ইঞ্জিনিয়ারিং শিল্পে আর্থিক দিক থেকে যথোপযুক্ত সচ্ছল থাকার ক্ষমতা হ্রাস পেয়েছে। ইদানিং ওয়াগন নির্মাণ শিল্পে মাঝে মাঝে অল্প অল্প বরাদ্দ আসছে। কিন্তু শিল্পটির পুনরুত্থানের পক্ষে এটা যথেষ্ট নয়।

২০। মাননীয় সদস্যগণ জানেন যে, পশ্চিমবঙ্গে কেন্দ্রীয় সরকার পরিচালিত বিভিন্ন শিল্প সংস্থার পুনরুজ্জীবনে অস্বাভাবিক বিলম্ব হওয়ায় রাজ্য সরকার খুবই উদ্বিগ্ন। আমাদের সরকার বার বার বিষয়টি কেন্দ্রীয় সরকারের গোচরে এনেছেন। আমরা সরকার পরিচালিত শিল্প সংস্থায় যে কোনও ধরনের বেসরকারিকরণ, ছাঁটাই এবং বিনিয়োগ প্রত্যাহারের নীতির নিরবচ্ছিন্ন বিরোধিতা করেছি। প্রধানত কেন্দ্রীয় সরকারের দীর্ঘদিনের অবহেলার জন্য বর্তমানে সংস্থাগুলি রুগ্ন হয়ে পড়েছে। শ্রমিকদের আস্থা অর্জন করে সংস্থাগুলিকে উজ্জীবিত করার পরিবর্তে হাজার হাজার শ্রমিকদের কর্মচ্যুত করে ঐ সমস্ত শিল্প সংস্থাগুলিকে উঠিয়ে নেওয়ার চেষ্টা চলছে। ঐ সংস্থাগুলির পুনরুজ্জীবনের উপায় সন্ধান করতে শ্রমিকদের সাথে এখনই যাতে কথাবার্তা শুরু করা যায়, তার জন্য একটা সুস্থ চিন্তাভাবনার পরিবেশ সৃষ্টি হবে এই প্রত্যাশা আমি করছি।

২১। আমি সদস্যগণকে জানাতে পেরে খুশি যে দীর্ঘ আলাপ-আলোচনার পর ১০.২.৯৭. তারিখে বেসরকারি ইঞ্জিনিয়ারিং শিল্পে একটি ত্রিপাক্ষিক চুক্তি করা সম্ভব হয়েছে। এই চুক্তির ফলে বেসরকারি শিল্পের ক্ষেত্রে গ্রুপ বি কারখানাগুলিতে শ্রমিকদের মজুরি ১১৬ টাকা হারে এবং গ্রুপ সি কারখানাগুলিতে ১২০ টাকা হারে বৃদ্ধি হয়েছে। এ ছাড়া মহার্ঘ ভাতার হার পয়েন্ট প্রতি ২ টাকা বৃদ্ধি, বাৎসরিক ইনক্রিমেন্টের হার বৃদ্ধি এবং স্থায়ী কর্মচারিদের জন্য প্রতি বছরে ১০০ টাকার হারে ভ্রমণ ভাতা ইত্যাদির সুযোগ শ্রমিকরা পেয়েছেন। ইউনিয়নগুলির তরফ থেকে উৎপাদনের হার বৃদ্ধির এবং অপচয় হ্রাসের ব্যাপারে সহযোগিতার আশ্বাস দেওয়া হয়েছে। আমি আশা করি শীঘ্র সরকারি সংস্থাগুলির ক্ষেত্রেও একটি ত্রিপাক্ষিক চুক্তিতে পৌঁছানো সম্ভব হবে।

**চা-শিল্প**

২২। মাননীয় সদস্যগণ দয়া করে স্মরণ করবেন যে আমার গত বাজেট বক্তৃতায় আমি উল্লেখ করেছিলাম যে চা-শিল্পে একটি ত্রিপাক্ষিক চুক্তি হয়েছিল যে চুক্তির ফলে দিন মজুর, কেরানি, স্বাস্থ্যকর্মী এবং কারিগরি কর্মিদের মজুরি বৃদ্ধি পেয়েছিল। কিন্তু তা সত্ত্বেও নিচু তলার কর্মিদের জন্য ভ্রমণ ভাতা এবং বিকল্প জ্বালানির মতো কিছু কিছু বিষয় অমীমাংসিত ছিল। আমি সদস্যগণকে আনন্দের সঙ্গে জানাচ্ছি যে আরেকটি ত্রিপাক্ষিক চুক্তির মাধ্যমে মালিকপক্ষ ১৯৯৬ সালের জন্য নিচু তলার কর্মিদের ২০০ টাকা হারে ভ্রমণ ভাতা দিতে সম্মত হয়েছেন। এই ভাতা ১৯৯৭ সালে ২২০ টাকা এবং ১৯৯৮ সালে ২৩৫ টাকা হারে দেওয়া হবে বলেও মালিকপক্ষ রাজি হয়েছেন। আলাদা একটি ত্রিপাক্ষিক চুক্তির মাধ্যমে প্রত্যেক কর্মীকে বছরে ৭১৫ কিলোগ্রাম গুল কয়লা সরবরাহ করতে মালিকপক্ষ রাজি হয়েছেন। চা বাগিচার শ্রমিকদের কোয়ার্টারে বৈদ্যুতিকরণের কাজে আমরা হাত দিয়েছি। এ কাজ সন্তোষজনকভাবে চলছে।

২৩। মাননীয় সদস্যগণ জেনে খুশি হবেন যে অল্প কয়েকটি রাজ্যের মধ্যে আমাদের রাজ্যও একটি যেখানে রাজ্যস্তরে রাজ্য শ্রমিক পরামর্শদাতা পর্ষদের মতো ত্রিপাক্ষিক পর্ষদ আছে। এই পর্ষদ নিয়মিত প্রধান প্রধান শ্রম-সমস্যা নিয়ে আলোচনা করেন। বিষয়টির গুরুত্বের কথা চিন্তা করে এই পর্ষদের একটি বিশেষ সভায় শ্রমিকদের বিধিবদ্ধ পাওনা আদায় এবং তা শ্রমিকদের নিয়মিত প্রদানের ব্যাপারে আলোচনা করা হয়। ১৯৯৬ সালে বোনাস প্রদান সংক্রান্ত বিষয়ে আর একটি সভা অনুষ্ঠিত হয়। এই সভার মাধ্যমে পারস্পরিক বোঝাপড়া সৃষ্টি হওয়ার ফলে গত বছর বোনাস নিয়ে কোনও বড় বিরোধ দেখা দেয়নি।

২৪। রাজ্য সরকার ইতোমধ্যে রজ্জুনির্মাণ শিল্পে, রিফ্রাক্টরি শিল্পে, কাঁসা এবং পিতল শিল্পে, লবণ তৈরি শিল্পে ও জুতো তৈরি শিল্পে ন্যূনতম মজুরি চালু করে চূড়ান্ত বিজ্ঞপ্তি জারি করেছেন। এছাড়া সেলস রিপ্রেজেন্টেটিভ এবং সেলস প্রমোশন কর্মীসহ সকল প্রকার কর্মিদের জন্য দোকান ছাড়া অন্যান্য সংস্থায়ও ন্যূনতম মজুরি চালু করার জন্য প্রস্তাবাকারে বিজ্ঞপ্তি জারি করা হয়েছে।

২৫। রাজ্য সরকার অধিকাংশ ক্ষেত্রে প্রতি পয়েন্ট ১ টাকা হারে মূল্যবৃদ্ধি প্রশমনের ব্যবস্থা করে ষাণ্মাসিক ও বাৎসরিক ভিত্তিতে ন্যূনতম মজুরি নির্ধারিত করেছেন। একজন প্রাপ্ত বয়স্ক কৃষি কর্মীর এই রাজ্যে ৩১.১২.৯৬ তারিখে ন্যূনতম মজুরি ছিল ৪৫.২০ টাকা (খাওয়া ছাড়া)।

২৬। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৯৭০ সালের কন্ট্রাক্ট লেবার (রেগুলেশন অ্যান্ড অ্যাবোলিশন) অ্যাক্ট অনুযায়ী এ রাজ্যে ১১টি শিল্প সংস্থায় বিভিন্ন কাজে ঠিকা শ্রমিক নিয়োগ বন্ধ করে নির্দেশনামা জারি করা হয়েছে। রাজ্য পরামর্শদাতা ঠিকা শ্রমিক পর্ষদের অধীনস্থ কমিটি আরও কয়েকটি শিল্প সংস্থায় ঠিকা শ্রমিক নিয়োগের বিষয়টি অনুসন্ধান করে দেখছে। উদ্বেগের বিষয় অনেক সংস্থায় যেসব কাজ চিরস্থায়ী এবং যেখানে নিয়মিত শ্রমিক নিয়োগ বাধ্যতামূলক সেখানেও ঠিকা শ্রমিক নিয়োগ করার প্রবণতা বাড়ছে। একই সংস্থায় নিয়মিত শ্রমিকেরা যে সুবিধা ভোগ করেন এবং যে মজুরি পান সে তুলনায় ঠিকা শ্রমিকদের কম মজুরি দেওয়া হয় এবং তাদের সুযোগ-সুবিধা কম, এমন অভিযোগ মাঝে মাঝেই আসে।

২৭। এটা খুব উদ্বেগের বিষয় যে পরিবেশগত কারণে মাননীয় সুপ্রিম কোর্ট এবং হাইকোর্টের বিভিন্ন সময়ের আদেশে বেশ কিছু সংখ্যক কলকারখানা বন্ধ হয়ে যাচ্ছে। আমরা যেমন একদিকে পরিবেশ-অনুকূল শিল্প গড়া নিশ্চিত করতে পরিবেশ আইন কঠোরভাবে বলবৎ করার প্রয়োজনীয়তা অনুভব করছি, অন্যদিকে যাতে শ্রমিকরা এর ফলে কর্মচ্যুত না হয় সেটাও নিশ্চিত করতে আগ্রহী। যাতে কারখানা বন্ধ হয়ে না যায় তার জন্য রাজ্য সরকার পরিবেশ সংক্রান্ত অনেক মামলায় আদালতে হাজির হয়ে দূষণ নিয়ন্ত্রণের ব্যবস্থা নেওয়ার উদ্দেশ্যে সময় চেয়ে নিচ্ছেন। এই সমস্ত ক্ষেত্রে শিল্প-শ্রমিকরা যাতে তাদের প্রাপ্য মজুরি পায় তার জন্য মালিকপক্ষকে আমরা বার বার অনুরোধ করছি। কারণ এই অবস্থার জন্য কোনও ক্ষেত্রেই শ্রমিকরা দায়ী নয়। মহামান্য সুপ্রিম কোর্ট মেসার্স ডানলপ ইন্ডিয়া লিঃ-কে পরিবেশ দূষণের দায়ে বন্ধ হয়ে যাওয়ার জন্য ঐ কারখানার শ্রমিকদের বন্ধকালীন মজুরি প্রদানের নির্দেশ দিয়েছেন। আমরা সমগ্র পরিস্থিতির উপর নজর রাখছি যাতে করে শ্রমিকদের স্বার্থ কোনও ভাবেই ক্ষুণ্ণ না হয়। এর জন্য সময়োপযোগী ব্যবস্থা নিতে দ্বিধাবোধ করব না।

৩১। মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রভিডেন্ট ফান্ড এবং ই. এস. আই.-এর ক্ষেত্রে যে বিপুল পরিমাণ টাকা বকেয়া পড়ে আছে সে ব্যাপারে আমরা উদ্বিগ্ন। ৩১. ৩. ৯৬ তারিখে অনাদায়ি বকেয়া প্রভিডেন্ট ফান্ডের টাকা ছিল প্রায় ১৫৬.৬৮ কোটি, এর মধ্যে ৯০.৬১ কোটি টাকা পাটশিল্পের বকেয়া। ৩১.৮.৯৬ তারিখে ই. এস. আই.-তে চাঁদা বাবদ বকেয়া ৯১.০৪ কোটি টাকার মধ্যে ৬৩.০১ কোটি টাকা পাটকলগুলিতে অনাদায়ি ছিল। মাননীয় সদস্যগণ অবগত আছেন যে এই বকেয়া আদায়ের পুরো দায়িত্বই কেন্দ্রীয় সরকারের অধীনস্থ অফিসগুলির। এই অফিসগুলির পক্ষ থেকে সাহায্য চাইলে আমরা পুলিশসহ সব রকম সাহায্য দিয়ে থাকি। প্রভিডেন্ট ফান্ড এবং ই. এস. আই.-এর বকেয়া টাকা উদ্ধারের ক্ষেত্রে আরেকটা অসুবিধা হচ্ছে অনেক কোম্পানি ১৯৮৫ সালের সিক ইন্ডাস্ট্রিজ কোম্পানি আইনের ২২ নং ধারার আশ্রয় নেয়। বিষয়টি বি. আই. এফ. আর.-এর বিবেচনাধীন থাকলে এ রকম ঘটে।

৩২। পশ্চিমবঙ্গ শ্রমিক কল্যাণ পর্ষদ রাজ্যের বিভিন্ন শিল্পাঞ্চলে ৫৩টি শ্রমিক কল্যাণ কেন্দ্র এবং দার্জিলিং, দিঘা, বকখালি ও হলদিয়াতে অবস্থিত মোট ৪টি হলিডে হোমের মাধ্যমে শিল্প-শ্রমিকদের জন্য কল্যাণমূলক কর্মসূচি এবং বিনোদনের ব্যবস্থা করে থাকে।

৩৩। শ্রমিকদের পরিবারের সদস্যদের জন্যও পর্ষদ বিভিন্ন কল্যাণমূলক প্রকল্প চালু করেছেন। এরমধ্যে আছে শ্রমিকদের সন্তান-সন্ততিদের উচ্চ শিক্ষার জন্য আর্থিক সহায়তা, বয়স্ক শিক্ষা প্রকল্প, স্বাস্থ্য প্রকল্প এবং পরিবার পরিকল্পনা। চলতি আর্থিক বছরে পর্ষদ বৃত্তিদান প্রকল্প অনুযায়ী মোট ১.১১ লক্ষ টাকা আর্থিক সহায়তা শ্রমিকদের সন্তান-সন্ততির জন্য মঞ্জুর করেছেন। পর্ষদ বিভিন্ন কেন্দ্রে পালস পোলিও প্রকল্প সংগঠিত করেছেন। পর্ষদ শ্রমিকদের বনসৃজনে উৎসাহিত করবার জন্য বিভিন্ন কেন্দ্রের গাছের চারা সরবরাহ এবং বিতরণ করেছেন। বিভিন্ন শ্রমিক কল্যাণ কেন্দ্রের মাধ্যমে শ্রমিকদের জন্য বিভিন্ন প্রকারের ইনডোর এবং আউটডোর খেলাধূলা এবং আমোদ-প্রমোদের ব্যবস্থা করা হয়। এর মধ্যে আছে টি. ভি., রেডিও. সঙ্গীত, নৃত্য, দৈহিক ব্যায়াম, দৈনিক পত্রিকা ও সাময়িক পত্রিকা সরবরাহ, ফুটবল ও ভলিবল প্রতিযোগিতা, আবৃত্তি প্রতিযোগিতা ও বসে আঁকো প্রতিযোগিতা ইত্যাদি। উত্তরবঙ্গের বিভিন্ন জায়গায় এবং কলকাতায় পর্ষদ মে-দিবস পালন করেছে।

৩৪। পশ্চিমবঙ্গ লেবার ওয়েলেফেয়ার ফান্ড অ্যাক্ট রূপায়ণের ব্যাপারে রাজ্য সরকারকে পরামর্শ দেওয়ার জন্য যে পরামর্শদাতা বোর্ড আছে তা পুনর্গঠন করা হয়েছে। উত্তরবঙ্গের জন্য গঠিত কমিটি সহ অন্যান্য কমিটিগুলির পুনর্গঠন শীঘ্রই করা হবে।

৩৫। পর্ষদের আর্থিক দুরবস্থা শ্রমিকদের জন্য অধিকতর কল্যাণমূলক কাজকর্ম গ্রহণ করার ব্যাপারে বাধা হয়ে দাঁড়িয়েছে। সীমিত আর্থিক অবস্থা সত্ত্বেও পর্ষদ কতকগুলি শ্রমিক কল্যাণ কেন্দ্র এবং হলিডে হোম নির্মাণ ও সংস্কারের কাজে হাত দিয়েছে। শিলিগুড়ির দাগাপুরে শ্রমিক কল্যাণ কেন্দ্র তৈরির কাজ প্রায় শেষ। কলকাতার মানিকতলা শ্রমিক কল্যাণ ভবন নির্মাণের কাজ শেষ হয়েছে। আশা করা যাচ্ছে পর্ষদের প্রধান কার্যালয় এই বছরের মধ্যে নুতন ভবনে স্থানান্তরিত হবে। উপযুক্ত জমি ও অর্থ সাপেক্ষে পর্ষদ পুরুলিয়ার অযোধ্যা পাহাড়ে একটি হলিডে হোম সহ একটি সর্বার্থসাধক কেন্দ্র স্থাপনে আগ্রহী হয়েছে।

৩৬। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আর্থিক অভাবে পর্ষদ ধুঁকছে। বিভিন্ন উৎস থেকে পর্ষদের আয় বৃদ্ধির ব্যাপারটি আমরা খতিয়ে দেখছি। এ বিষয়ে আমি দু'টি কমিটি স্থাপন করেছি। প্রথমটি আর্থিক পরিস্থিতির বিশ্লেষণ ও আয় বৃদ্ধির সম্ভাব্য উপায় নির্ধারণের জন্য, দ্বিতীয়টি বিভিন্ন শ্রমিক কল্যাণ কেন্দ্র ও হলিডে হোমে যুক্তিসঙ্গত কর্মচারীর সংখ্যা নির্ধারণের জন্য। পর্ষদের কাজকর্মের উন্নতির ব্যাপারে মাননীয় সদস্যগণ প্রস্তাব দিলে আমি কৃতজ্ঞ থাকব।

**কারখানা পরিদর্শন অধিকার**

৩৭। ১৯৯৬ সালের ৩১শে ডিসেম্বর তারিখে এই রাজ্যে নিবন্ধভুক্ত কারখানার মোট সংখ্যা ছিল ১১,০২৮। কারখানা পরিদর্শন অধিকার আলোচ্য বছরে কারখানা আইন ও

তৎসম্বন্ধীয় নিয়মাবলী ঠিকমতো পালন করা হচ্ছে কি না তা দেখার জন্য ৫,৩৭৬ বার কারখানা পরিদর্শন করেন এবং দোষী মালিকদের বিরুদ্ধে মোট ৬৪টি অভিযোগ আদালতে দায়ের করেন।

৩৮। কারখানাগুলিতে নিরাপত্তা জনিত ধারাগুলি সঠিকভাবে পালনের প্রয়োজনীয়তা সম্বন্ধে সচেতন করার জন্য আলোচ্য বছরের ৪ঠা মার্চ জাতীয় নিরাপত্তা দিবসের রজত জয়ন্তী বর্ষপূর্তি উৎসবে কারখানা পরিদর্শন অধিকার অংশগ্রহণ করে। অনেক কারখানায় ঐ দিনটিতে নানারকম সেমিনার, ওয়ার্কশপ, নিরাপত্তাজনিত প্রবন্ধ প্রতিযোগিতা ও নিরাপত্তামূলক নাটকের প্রতিযোগিতার আয়োজন করা হয়।

৩৯। চলতি বছরে কারখানা পরিদর্শন অধিকারের স্বাস্থ্য শাখা কারখানাগুলিতে বিপদসংকুল অবস্থায় কর্মরত মোট ২,৭৪৭ জন শ্রমিকের স্বাস্থ্য পরীক্ষা করে। শিল্পস্বাস্থ্য সম্পর্কিত শাখা ৮৬টি বিপজ্জনক কারখানার মোট ৭,১৯০ জন শ্রমিকের উপর এই ব্যাপারে একটি সমীক্ষা চালায়। কারখানাগুলির নিবন্ধীকরণ, লাইসেন্স, দুর্ঘটনার বিবরণ ও বিপজ্জনক কাজের বিবরণ রাখার জন্য কমপিউটার বসানোর প্রস্তাব আমরা বিবেচনা করছি। কারখানা পরিদর্শন অধিকার মোট ৫৫টি কারখানাকে বিপজ্জনক বলে চিহ্নিত করেছে। ৫০টি বিপজ্জনক কারখানার ক্ষেত্রে অন-সাইট জরুরি পরিকল্পনা এবং ৩টি ক্ষেত্রে অফ-সাইট জরুরি পরিকল্পনা প্রণয়ন করা হয়েছে।

**বয়লার পরিদর্শন অধিকার**

৪০। মাননীয় সদস্যগণ অবগত আছেন যে, বয়লার কৃত্যক বয়লার তৈরির সময় বাষ্পীয় পাইপ, অন্যান্য ফিটিং এবং বয়লার নির্মাণ, স্থাপন ও ব্যবহারজনিত ব্যাপারে পরিদর্শন করে থাকেন। চলতি বছরে এই কৃত্যক ৪৬টি নির্মীয়মাণ বয়লার, ২,১৪৩টি চালু বয়লার এবং ১৬৫টি ইকনমাইজার পরীক্ষা করেছে। এর উদ্দেশ্য হল সার্টিফিকেট দেবার আগে এগুলির অবস্থা যাচাই করা।

৪১। চলতি বছরে বয়লার কৃত্যক পরিচালিত বয়লার অ্যাটেনডেন্ট পরীক্ষায় ১৯৯ জন প্রার্থী ও বয়লার অপারেশন ইঞ্জিনিয়ার্স পরীক্ষায় ৫১ জন প্রার্থী কৃতকার্য হয়েছেন। বয়লার পরিদর্শন অধিকার ওয়েলডার্স ট্রেনিং সেন্টারে উচ্চচাপের ওয়েল্ডিং করার পদ্ধতি বিষয়ে প্রশিক্ষণ দিয়ে থাকে। আলোচ্য বছরে ৪৮ জন শিক্ষার্থী এখানে শিক্ষা লাভ করেন। এই কৃত্যক ডি. ভি. সি.-র মেজিয়া তাপবিদ্যুৎ কেন্দ্র, বক্রেশ্বর তাপবিদ্যুৎ কেন্দ্র এবং বজবজ তাপবিদ্যুৎ কেন্দ্রে বয়লার নির্মাণ এবং স্থাপন করার ব্যাপারে তত্ত্বাবধান করছেন।

৪২। আনন্দের সঙ্গে জানানো যাচ্ছে যে, চলতি বছরে বয়লার সংক্রান্ত কোনও দুর্ঘটনা ঘটেনি।

**কর্মবিনিয়োগ**

৪৩। মাননীয় মহাশয়, স্বাধীনোত্তর ভারতে কেন্দ্রীয় এবং রাজ্য সরকারগুলির ক্রমাগত পরিকল্পনা রূপায়ণ করা সত্ত্বেও বেকার সমস্যা ক্রমশই ভয়াবহ আকারে থেকে যাওয়া গবির

উদ্বেগের বিষয়। ভারত সরকারের নতুন অর্থনীতি এবং শিল্পনীতিও এ পর্যন্ত কর্মসংস্থানের ক্ষেত্রে সে রকম কোনও উল্লেখযোগ্য প্রভাব বিস্তার করতে পারেনি।

৪৪। ১৯৯৬ সালে ৪,৩৬,১৩৫ জন নতুন কর্মপ্রার্থী রাজ্যের কর্মবিনিয়োগ কেন্দ্রগুলিতে নাম নথিভুক্ত করেছেন। এদের মধ্যে ১,৩২,০১১ জন মহিলা কর্মপ্রার্থী। ১৯৯৬ সালের ডিসেম্বর মাসের শেষে ১২,২০,৮৫৩ জন মহিলা কর্মপ্রার্থী সহ মোট নথিভুক্ত কর্মপ্রার্থীর সংখ্যা দাঁড়িয়েছে ৫৪,৮৩,২৮৮ জন। ১৯৯৬ সালে কর্মবিনিয়োগ কেন্দ্রে সরকারি এবং বেসরকারি ক্ষেত্র থেকে শূন্য পদের বিজ্ঞাপিত সংখ্যা কিছুটা হ্রাস পেয়েছে, যদিও নাম পাঠানোর ক্ষেত্রে সংখ্যা কিছুটা বৃদ্ধি পেয়েছে। ১৯৯৬ সালে বিজ্ঞাপিত শূন্য পদের সংখ্যা ছিল ১৭,৬৭৯ যা পূর্ববর্তী বছরে ছিল ১৯,৪৮৫। আলোচ্য বর্ষে ১০,৩৮৫ জন চাকুরি পেয়েছেন, পূর্ববর্তী বছরে যে সংখ্যা ছিল ৭,৮২২ জন। ঐ বছরের শেষে নথিভুক্ত মোট তফসিলি জাতি এবং তফসিলি উপজাতি কর্মপ্রার্থীর সংখ্যা ছিল যথাক্রমে ৫,৪৯,১৪২ জন এবং ৯৬,৮১৭ জন। আলোচ্য বর্ষে ১,৯১৩ জন তফসিলি জাতিভুক্ত ও ৫২০ জন তফসিলি উপজাতিভুক্ত ব্যক্তি চাকুরি পেয়েছেন যেখানে গত বছরে ঐ সংখ্যা ছিল যথাক্রমে ১,৮১৫ জন এবং ৩৯৫ জন। ঐ বছরে ৮৯ জন প্রতিবন্ধি এবং ১৭৭ জন অন্যান্য অনুন্নত শ্রেণীভুক্ত ব্যক্তি চাকুরি পেয়েছেন।

৪৫। মাননীয় সদস্যগণ জানেন যে সংগঠিত ক্ষেত্রে কর্মসংস্থান পরিস্থিতি প্রতিফলিত হয় এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ (কম্পালসারি নোটিফিকেশন অফ ভ্যাকেন্সিস) অ্যাক্ট, ১৯৫৯ অনুযায়ী নিয়োগকর্তাদের কাছ থেকে পাওয়া তথ্যের উপর। ৩১শে মার্চ ১৯৯৬ তারিখ পর্যন্ত সংগঠিত ক্ষেত্রে নিযুক্ত কর্মীর সংখ্যা ছিল ২২.৭৯ লক্ষ জন যার মধ্যে ১৪.৯৯ লক্ষ জন সরকারি ক্ষেত্রে এবং ৭.৮০ লক্ষ জন বেসরকারি ক্ষেত্রে নিযুক্ত ছিলেন।

৪৬। রাজ্য সরকার কর্মবিনিয়োগ কেন্দ্রগুলিতে পর্যায়ক্রমে কমপিউটার ব্যবহার করার পরিকল্পনা চালিয়ে যাচ্ছেন। মাননীয় সদস্যগণ অবহিত আছেন যে এই পরিকল্পনা অনুযায়ী ইতিমধ্যেই কলকাতা আঞ্চলিক কর্মবিনিয়োগ কেন্দ্রে ও দুর্গাপুর কর্মবিনিয়োগ কেন্দ্রে কমপিউটার সংস্থাপনের কাজ সম্পন্ন হয়েছে। কৃষ্ণনগর, বজবজ ও হাওড়া—এই তিনটি কর্মবিনিয়োগ কেন্দ্রে কমপিউটার সংস্থাপনের স্থান নির্মাণ এবং সেগুলির বৈদ্যুতি-করণের কাজ সম্পূর্ণ হয়েছে এবং ঐ সব কেন্দ্রে কমপিউটার সংস্থাপনের জন্য প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়া হচ্ছে। দমদম কর্মবিনিয়োগ কেন্দ্রে অনুরূপভাবে স্থান নির্মাণের কাজ এগিয়ে চলেছে এবং আশা করা যায় খুব শীঘ্রই ঐ স্থান কমপিউটার সংস্থাপনের উপযোগী করে তোলা যাবে।

৪৭। রাজ্য সরকার কর্মহীন যুবকদের আর্থিক সহায়তা দান প্রকল্প চালিয়ে যাচ্ছেন। ১৯৯৫-৯৬ আর্থিক বছরে এই প্রকল্পের মাধ্যমে ১৩,২২০ জন উপকৃত হয়েছেন এবং ১৯৯৬-৯৭ আর্থিক বছরে এখন পর্যন্ত ২৩,৭৪২ জন এই প্রকল্পের অধীনে নথিভুক্ত হয়েছেন।

৪৮। মহাশয়, নথিভুক্ত কর্মহীন ব্যক্তিদের জন্য স্বনিযুক্তি কর্মপ্রকল্পের (সেসরু) অধীনে ১৯৯৬ সালের নভেম্বর মাস পর্যন্ত ১,৩৩,৩৫৫ জন নথিভুক্ত বেকারদের নিজস্ব কর্মপ্রকল্প অনুমোদন করা হয়েছে যার মোট আর্থিক মূল্য ২৬৭ কোটি টাকা। অনুমোদিত প্রকল্পগুলির

মধ্যে ১,১০,৭০১টি প্রকল্পের জন্য আবেদনকারি এখন পর্যন্ত ১৯৭ কোটি টাকা ঋণ হিসাবে পেয়েছেন। ৩০শে নভেম্বর ১৯৯৬ তারিখ পর্যন্ত আরও প্রায় ২২,৬৫৪টি প্রকল্প বিভিন্ন ব্যাঙ্কের কাছে আর্থিক অনুমোদনের জন্য অপেক্ষা করছে।

৪৯। মাননীয় সদস্যগণ অবগত আছেন যে মহামান্য কলকাতা হাইকোর্টের এক অন্তর্বর্তী আদেশের ফলে ওয়েস্ট বেঙ্গল এমপ্লয়মেন্ট স্কীম লোন (রিকভারি) অ্যাক্ট ১৯৯২ অনুযায়ী 'সেসরু' প্রকল্পে দেওয়া ঋণের অর্থ আদায় করার জন্য ব্যাঙ্কগুলি কোনও ব্যবস্থা নিতে পারছে না। ফলে ঋণ আদায়ে বিরূপ পরিস্থিতির সৃষ্টি হয়েছে এবং ব্যাঙ্কগুলি এই প্রকল্পের অধীনে আরও ঋণ দিতে ইতস্তত করছে। আমরা ঐ অন্তর্বর্তী আদেশের পরিবর্তন করার জন্য প্রয়োজনীয় ব্যবস্থা নিয়েছি। জেলাগুলিতে ব্যাঙ্ক কর্তৃপক্ষ, পঞ্চায়েত সমিতি, পুরসভা, জেলা প্রশাসন এবং এই প্রকল্পে উপকৃত ব্যক্তিদের নিয়ে আলোচনাসভার ব্যবস্থা করছি যাতে ঋণ আদায়ের পরিস্থিতির উন্নতি হয় এবং বকেয়া আবেদনপত্রগুলির দ্রুত নিষ্পত্তি হয়।

**কর্মচারী রাজ্যবিমা (চিকিৎসা-সংক্রান্ত সুবিধা) প্রকল্প**

৫০। মাননীয় সদস্যগণ বোধহয় অবগত আছেন যে কর্মচারিদের এই প্রকল্পের আওতায় আসার জন্য বেতনের উর্ধ্বসীমা ১লা জানুয়ারি, ১৯৯৭ তারিখ থেকে ৩,০০০ টাকা থেকে বাড়িয়ে ৬,৫০০ টাকা করা হয়েছে। এই উর্ধ্বসীমা বৃদ্ধির ফলে অতিরিক্ত কতজন কর্মচারী এই প্রকল্পের আওতায় আসবেন আমরা সেটা হিসাব করে দেখছি। আমাদের প্রাথমিক হিসাব অনুযায়ী বিমাকারি কর্মচারিদের এই সংখ্যা বৃদ্ধি পাবে ১ লক্ষ বা তারও বেশি। এর জন্য ডিসেপেন্সারি এবং বিমা চিকিৎসকের সংখ্যা বৃদ্ধি করা এবং ই. এস. আই. হাসপাতালগুলির চিকিৎসা পরিষেবার উন্নতির প্রয়োজন। আমরা এই বর্ধিত প্রয়োজন মেটানো এবং পরিষেবা ব্যবস্থার উন্নতির জন্য সবরকম প্রচেষ্টা চালাচ্ছি।

৫১। কর্মচারী রাজ্য বিমা (চিকিৎসা সংক্রান্ত সুবিধা) প্রকল্পের অধীনে বর্তমানে ১০.২৯ লক্ষ বিমা কর্মচারী উপকৃত হচ্ছেন। প্রতিটি পরিবারে গড়ে ৩.৮ জন সদস্য সংখ্যা হিসাবে এই প্রকল্পে মোট উপকৃতের সংখ্যা দাঁড়ায় প্রায় ৩৯ লক্ষ। বর্তমানে এই প্রকল্পের আওতায় চিকিৎসার সুযোগ-সুবিধা পাওয়া যাচ্ছে কলকাতা, হাওড়া, হুগলি, উত্তর ২৪-পরগনা, দক্ষিণ ২৪-পরগনা, নদীয়া জেলার কল্যাণী, গয়েশপুর, হরিণঘাটা, কাটাগঞ্জ, চাকদহ এবং ফুলিয়া অঞ্চল, বর্ধমান জেলার দুর্গাপুর, আসানসোল ও রাণীগঞ্জ অঞ্চল এবং মেদিনীপুর জেলার হলদিয়া অঞ্চলে।

৫২। ২,৯৭৪টি সাধারণ শয্যা এবং ৩০০টি যক্ষ্মা রোগীদের জন্য নির্দিষ্ট শয্যা নিয়ে ১২টি হাসপাতালের একটি পরিকাঠামো বিমাকৃত কর্মচারী ও তাদের পরিবারদের চিকিৎসার সুযোগ পৌঁছে দিচ্ছে। এছাড়াও রাজ্যের সরকারি হাসপাতালেও নিম্নরূপ শয্যা সংরক্ষিত আছে ঃ

(১) সাধারণ চিকিৎসার জন্য ২৬টি শয্যা।

(২) যক্ষ্মা রোগের চিকিৎসার জন্য ৫৩৪টি শয্যা।

(৩) ক্যান্সার রোগের চিকিৎসার জন্য ২টি শয্যা।

(৪) মানসিক রোগের চিকিৎসার জন্য ২টি শয্যা।

ক্যান্সার রোগীদের জন্য আরও ১০টি শয্যা সংরক্ষণের বিষয়ে কলকাতার চিত্তরঞ্জন ক্যান্সার হাসপাতালের কর্তৃপক্ষের সঙ্গে আলোচনা চলছে।

৫০০ শয্যা বিশিষ্ট মানিকতলা ই. এস. আই. হাসপাতাল 'রেফারাল হাসপাতাল' হিসাবে কাজ করছে। এখানে কর্মচারিদের হৃদরোগ, স্নায়ুরোগ, হৃদরোগের শল্য চিকিৎসা ইত্যাদির মতো জটিল রোগের চিকিৎসা করা হয়। এই হাসপাতালে ৬ শয্যা বিশিষ্ট এবং অত্যাধুনিক যন্ত্রপাতি সমন্বিত একটি ইন্টেনসিভ কেয়ার ইউনিটও চালু আছে।

৫৩। ১৫০টি শয্যা এবং অত্যাধুনিক যন্ত্রপাতি নিয়ে কামারহাটি ই. এস. আই. হাসপাতালের অ্যানেক্স ভবনটি দ্রুত রোগ নির্ণয় এবং আধুনিক চিকিৎসা পরিষেবা শ্রমিকদের কাছে পৌঁছে দিচ্ছে। মাননীয় সদস্যগণ অবগত আছেন যে, কর্মচারী বিমা প্রকল্পের অধীনে এটিই প্রথম হাসপাতাল যেখানে আল্টাসোনোগ্রাফি মেশিন, অক্সিজেন পাইপলাইন সিস্টেম এবং সেমি-অটো-অ্যানালাইজারের ব্যবস্থা করা হয়েছে। এখানে হরমোন অ্যাসেরও সুবিধা আছে। শিয়ালদহের ই. এস. আই. হাসপাতালে একটি কার্ডিয়াক মনিটর স্থাপন করা হয়েছে। মৃতদেহ ঠান্ডা রাখার যন্ত্র দেওয়া হয়েছে তিনটি ই. এস. আই. হাসপাতালে। পাম্প সহ একটি নূতন নলকূপ বালটিকুরি ই. এস. আই. হাসপাতালে বসানো হয়েছে।

৫৪। গত বছর থেকে ঠাকুরপুকুর ই. এস. আই. হাসপাতালে রাজ্য বিমা কর্পোরেশন দ্বারা পরিচালিত পেশাগত রোগের চিকিৎসা কেন্দ্র চালু হয়েছে। পেশাগত রোগে আক্রান্ত কর্মচারিদের জন্য মানিকতলা ই. এস. আই. হাসপাতালে একটি মেডিক্যাল বোর্ড গঠন করা হয়েছে যারা এই ধরনের বিষয়গুলি ঠাকুরপুকুর ই. এস. আই. হাসপাতালে পেশাগত রোগের চিকিৎসা কেন্দ্রে পাঠিয়ে দেন বা অন্যভাবে নিষ্পত্তি করেন। যক্ষ্মা এবং ফুসফুসের রোগে আক্রান্ত কর্মচারিদের জন্য বেলুড় ই. এস. আই. হাসপাতালে কর্মরত পেশাগত রোগের মেডিক্যাল বোর্ডও একই পদ্ধতিতে কাজ করে।

৫৫। বিমাকারী কর্মচারী ও তাদের পরিবারবর্গের বহির্বিভাগীয় চিকিৎসা সব সময়ের জন্য নিযুক্ত চিকিৎসকদের দ্বারা করার জন্য ৩৪টি সার্ভিস ডিসেপন্সারি আছে। এ ছাড় রাজ্যের ১,৩৯৬ জন বিমা চিকিৎসকের ক্লিনিকের মাধ্যমেও বহির্বিভাগীয় চিকিৎসা করা হয় গৌরহাটি এবং শ্রীরামপুর ই. এস. আই. হাসপাতালের ২টি রোগ নির্ণয় কেন্দ্র এবং ই. এস. আই. আওতাভুক্ত অঞ্চলে অবস্থিত ৪৩০টি বিশেষজ্ঞ ক্লিনিকের মাধ্যমে বিশেষ চিকিৎসা পাওয়ার সুযোগ ই. এস. আই. হাসপাতালগুলিতে নেই সেই সেই ক্ষেত্রে আমাদের রাজ্যে চিকিৎসার সুযোগ নেওয়ার অধিকার দেওয়া হয়ে থাকে আমাদের রাজ্য সরকারি হাসপাতাল সহ অন্যান্য রাজ্যের কয়েকটি হাসপাতালে যেমন ঃ খ্রিস্টিয়ান মেডিক্যাল কলেজ—ভেলোর, শঙ্কর নেত্রালয়—তামিলনাড়ু, টাটা মেমোরিয়াল হাসপাতাল—বোম্বে, এ. আই. এম. এস.—নূতন দিল্লি। ১৯৯৬ সালে বিমাকারী কর্মচারিদের এবং তাদের পরিবারের সদস্যদে হার্ট ভাল্ব এবং ৫৭টি পেস মেকার সরবরাহ করা হয়েছে। রেটিনাল ডিটাচ

জটিল চক্ষু রোগাক্রান্ত ৭ জন রোগীকে শঙ্কর নেত্রালয়—মাদ্রাজে এবং এ. আই. আই. এম. এস.—নূতন দিল্লিতে পাঠানো হয়েছে। কিডনি সংস্থাপন এবং পিটুইটারি টিউমারসহ অন্যান্য জটিল রোগাক্রান্ত একজন রোগীকে রাজ্যের বাইরে সুচিকিৎসার জন্য পাঠানো হয়েছে। এছাড়া এই প্রকল্পের আওতায় রোগীদের শ্রবণ যন্ত্র, কৃত্রিম দাঁতের পাটি, চশমা এবং অস্থি সম্পর্কীয় যন্ত্রপাতিও দেওয়া হয়।

৫৬। দুর্গাপুরের ১০০ শয্যাবিশিষ্ট ই. এস. আই. হাসপাতাল নির্মাণের কাজ প্রায় সম্পূর্ণ হওয়ার পথে। হাসপাতালের কর্মচারিদের জন্য বাসভবন নির্মাণের কাজ প্রায় শেষ হওয়ার পথে। দুঃখের সাথে বলতে হচ্ছে কর্মচারী রাজ্যবিমা কর্পোরেশন এই প্রকল্পকে সম্পাদন করতে অস্বাভাবিক বিলম্ব করায় শ্রমিকরা অসুবিধার সম্মুখীন হচ্ছেন। ১০০ শয্যা-বিশিষ্ট গড় শ্যামনগরের ই. এস. আই. হাসপাতালের নির্মাণের পরিবর্তিত নক্সা কর্মচারী রাজ্যবিমা কর্পোরেশনের অনুমোদনের অপেক্ষায় আছে। হলদিয়াতে একটি ই. এস. আই. হাসপাতাল নির্মাণের প্রস্তাবও কর্মচারি রাজ্য বিমা কর্পোরেশনের অনুমোদনের অপেক্ষায়। বালটিকুরি ই. এস. আই. হাসপাতালের ক্ষতিগ্রস্ত অংশটি পুনর্নির্মিত হয়েছে এবং ব্যবহারের উপযোগী করে তোলা হয়েছে। আমরা আশা করি কর্মচারী রাজ্য বিমা কর্পোরেশন অপেক্ষমান প্রকল্পগুলি দ্রুত রূপায়ণের জন্য সত্ত্বর প্রয়োজনীয় অনুমোদন দেবেন।

৫৭। মানিকতলা ই. এস. আই. হাসপাতালে কর্মচারী রাজ্যবিমা (চিকিৎসা সংক্রান্ত সুবিধা) প্রকল্পের অধীনে নিজস্ব একটি ব্লাড ব্যাঙ্ক আছে। রক্তদান শিবিরের মাধ্যমে এখানে সারা বছর ধরে রক্ত সংগ্রহ করা হয়। ব্লাড ব্যাঙ্কটি দিবারাত্র কাজ করে এবং এই প্রকল্পের অধীনস্থ অন্যান্য ই. এস. আই. হাসপাতালগুলিতে রক্ত সরবরাহ করে। রক্ত সংগ্রহের জন্য একটি অ্যাম্বুলেন্স আছে। ঐ ব্লাড ব্যাঙ্কে এলিজা রিডার যন্ত্রের মাধ্যমে এইচ. আই. ভি. টেস্টের ব্যবস্থা রয়েছে।

৫৮। কর্মচারী রাজ্যবিমা (চিকিৎসা সংক্রান্ত সুবিধা) প্রকল্পের নিজস্ব নার্স প্রশিক্ষণ কেন্দ্র আছে। এখানে বর্তমানে প্রতি বছর ৩০ জন শিক্ষার্থীকে প্রশিক্ষণ দেওয়ার ব্যবস্থা আছে। নার্সদের আরও বেশি সংখ্যায় প্রশিক্ষণ দেওয়ার জন্য রাজ্য সরকার পরিকাঠামোগত সুযোগ-সুবিধা বৃদ্ধির চেষ্টা করছেন। অন্যান্য প্রতিষ্ঠানে বহির্বিভাগীয় প্রশিক্ষণ নেওয়ার সুবিধার্থে শিক্ষার্থীদের যাতায়াতের জন্য একটি বাসের ব্যবস্থা করা হয়েছে। প্রশিক্ষণ কেন্দ্রের নূতন ভবন ১৯৯৬ সালে উদ্বোধন করা হয়েছে।

৫৯। ই. এস. আই. অধিকারের প্রশাসন ভবন এবং কেন্দ্রীয় মেডিক্যাল স্টোরের নির্মাণের কাজ চলছে। নির্মাণের কাজ শেষে ঐ ভবনে অধিকারের দপ্তর স্থানান্তরিত হলে, অধিকারে কমপিউটার এবং ইলেক্ট্রনিক ডাটা সিস্টেম বসানো হবে। বেলুড় ই. এস. আই. হাসপাতালে এ. এফ. বি. চিহ্নিত করা এবং এ. এফ. বি. কালচারের ব্যবস্থা শীঘ্রই চালু হতে যাচ্ছে। মানিকতলা ই. এস. আই. হাসপাতালে স্ক্যান কেন্দ্র এবং একটি ৪ শয্যা বিশিষ্ট ডায়ালিসিস কেন্দ্র স্থাপন এবং বেলুড় ই. এস. আই. হাসপাতালের অন্তর্বিভাগ থেকে ছাড়া পাওয়ার পর ফুসফুসজনিত রোগাক্রান্ত কর্মচারিদের পরবর্তী পর্যায়ে চিকিৎসার জন্য ক্লিনিক স্থাপন, মানিকতলা ই. এস. আই. হাসপাতালে ডিফ্রিবিলেটর সহ কার্ডিয়াক মনিটর এবং

রেকর্ডার স্থাপন ও বালটিকুরি ই. এস. আই. হাসপাতালে হাই প্রেসার ড্রেসিং স্টোরিলাইজার স্থাপনের প্রস্তাব কর্মচারী রাজ্যবিমা কর্পোরেশনের অনুমোদনের জন্য পাঠানো হয়েছে।

৬০। কর্মচারী রাজ্যবিমা (চিকিৎসা সংক্রান্ত সুবিধা) প্রকল্পের মাধ্যমে কর্মচারিদের ঔষধ বিতরণ করা হয়। কেন্দ্রীয় মেডিক্যাল স্টোরস টেন্ডার কমিটি দ্বারা নির্ধারিত ৫০৯টি ঔষধের মধ্য থেকে প্রয়োজনীয় ঔষধগুলি কিনে থাকে। ঔষধগুলি ৫২টি রাজ্যবিমা ঔষধালয় এবং ৩৪টি সার্ভিস ডিসপেন্সারির মাধ্যমে কর্মচারিদের মধ্যে বিতরণ করা হয়। এই সুযোগে আমি কর্মচারী রাজ্যবিমার স্থায়ী কমিটির চেয়ারম্যান শ্রী রবীন মুখার্জি ও অন্যান্য সদস্যদের কর্মচারী রাজ্যবিমা প্রকল্প রূপায়ণে মূল্যবান পরামর্শ এবং সাহায্য দেওয়ার জন্য ধন্যবাদ জানাচ্ছি।

৬১। মাননীয় সদস্যগণ জানেন যে পাট এবং অন্য কিছু শিল্পের মালিকগণ শ্রমিকদের মজুরি থেকে ই. এস. আই. বাবদ চাঁদা কেটে নেন কিন্তু কর্মচারী রাজ্যবিমা কর্পোরেশনকে নিজেদের দেয় অর্থ সহ সেই টাকা জমা দিচ্ছেন না। ফলে ই. এস. আই. প্রকল্পে অংশগ্রহণকারী বহু সংখ্যক শ্রমিক এই প্রকল্পের সুযোগ-সুবিধা থেকে বঞ্চিত হচ্ছেন। প্রকল্পের জন্য এই অর্থ আদায় করা কর্মচারী রাজ্যবিমা কর্পোরেশনের কাজ। কর্মচারী রাজ্যবিমা কর্পোরেশন তাদের স্বাভাবিক আয় সংগ্রহের পদ্ধতি অনুসরণ করার পাশাপাশি আইন অমান্য করার প্রবণতা খর্ব করার উদ্দেশ্যে ই. এস. আই. অ্যাক্ট এবং ইন্ডিয়ান পেনাল কোডের বিভিন্ন ধারা মোতাবেক এই সব খেলাপকারি মালিকদের বিরুদ্ধে আদালতে নালিশ রুজু করার জন্য প্রয়োজনীয় ব্যবস্থা নিচ্ছেন। তবে বকেয়া আদায়ের ক্ষেত্রে উন্নতির সুযোগ আছে।

**প্রশিক্ষণ**

৬২। ১৯৯৬-৯৭ সালে বিভিন্ন আই. টি. আই.-গুলিতে ৬,৫২৭ জন শিক্ষার্থী তাদের প্রশিক্ষণ সফলভাবে সমাপ্ত করেছেন। ঐ শিক্ষার্থীদের মধ্যে ৩,০০০ জন ছাত্র তাদের শিক্ষাণবিশী প্রশিক্ষণ ১৯৯৬ সালে সমাপ্ত করেছেন। এ রাজ্যে মহিলাদের জন্য নির্দিষ্ট ৪টি আই. টি. আই. ৩০০ জন মহিলা শিক্ষার্থীদের নিয়ে কাজ করে চলেছে। আই. টি. আই.-গুলিতে 'ডাটা' প্রস্তুতি, কমপিউটার সফট ওয়ার, ইলেক্ট্রনিক মেকানিক, রেডিও এবং টি. ভি. মেকানিক এবং সেক্রেটারিয়াল প্র্যাকটিস প্রভৃতি নতুন নতুন আধুনিক প্রশিক্ষণ ব্যবস্থা চালু করা হয়েছে।

৬৩। দক্ষিণ ২৪-পরগনা জেলার আমতলা এবং জলপাইগুড়ি জেলার আলিপুর দুয়ারে প্রশিক্ষণ প্রতিষ্ঠানের নির্মাণ কার্য সন্তোষজনকভাবে এগিয়ে চলছে। ১৯৯৭-৯৮ শিক্ষাবর্ষ থেকে অস্থায়ী ভিত্তিতে একটি ভাড়া বাড়িতে আলিপুরদুয়ারের প্রশিক্ষণ কর্মসূচি শুরু করার পদক্ষেপ নেওয়া হয়েছে। দক্ষিণ দিনাজপুর জেলার বালুরঘাটে আগামী শিক্ষাবর্ষ থেকে একটি আই. টি. আই. খোলার পরিকল্পনা আছে।

৬৪। কারিগরি প্রশিক্ষণ স্তরে এন. সি. ভি. টি. (ন্যাশনাল কাউন্সিল ফর ভোকেশনাল ট্রেনিং) অনুমোদিত শিক্ষাসূচি অনুযায়ী ২৩টি প্রশিক্ষণ প্রতিষ্ঠান বা কেন্দ্রের মাধ্যমে সংগঠিত এবং অসংগঠিত শিল্প সংস্থার ক্ষেত্রে দক্ষ কারিগর বা তত্ত্বাবধায়কের চাহিদা মেটাবার জন্য প্রশিক্ষণ দেওয়া হয়। বর্তমান শিল্প শিক্ষা প্রতিষ্ঠানগুলির মান উন্নয়নের জন্য কেন্দ্র-পোষিত

প্রকল্পটি রূপায়িত হয়ে চলেছে। ভারত সরকার এর জন্য মোট ১,৩৭৬.৮০ লক্ষ টাকা অনুমোদন করেছে। এর মধ্যে ১,২১২.৭২ লক্ষ টাকা '৯৬-এর ডিসেম্বর পর্যন্ত খরচ করা হয়েছে। ১৯৯৫-৯৬ সালের রাজ্য পরিকল্পনা খাতে বরাদ্দ কৃত মোট ৪৩০.০০ লক্ষ টাকার মধ্যে ৩৬১.৬০ লক্ষ টাকা খরচ হয়েছে। আই. টি. আই.-গুলির উন্নয়নের জন্য '৯৭-৯৮ সালের রাজ্য পরিকল্পনা খাতে মোট ৫১.৪০ কোটি টাকা বরাদ্দের প্রস্তাব করা হয়েছে। ঐ বরাদ্দ টাকার মধ্যে ২৩০ লক্ষ টাকা কেন্দ্র-পোষিত প্রকল্পের অধীনে আধুনিক সাজসরঞ্জাম কেনার জন্য ধরা হয়েছে। এই কেন্দ্র-পোষিত প্রকল্পটির মেয়াদ ১৯৯৭ সালের ডিসেম্বর পর্যন্ত বর্দ্ধিত করা হয়েছে।

৬৫। সমস্ত সংকীর্ণতা, সাম্প্রদায়িকতা এবং জাতিগত বৈষম্যের চাপের কাছে নতি স্বীকার না করে পশ্চিমবঙ্গের শ্রমিক-কর্মচারী এক সর্বজনীন সমতাবাদের মধ্য দিয়ে তাদের নিজস্ব বৈশিষ্ট্য ধরে রেখেছে। সাম্প্রদায়িকতার ভিত্তিতে বিচ্ছিন্নতাবাদের অপচেষ্টা থাকা সত্ত্বেও পশ্চিমবঙ্গের শ্রমিক-কর্মচারিরা তাদের দাবিদাওয়া পূরণের ক্ষেত্রে এক ঐক্যবদ্ধ সংগ্রাম গড়ে তুলেছে। আমি নিশ্চিত যে বিচ্ছিন্নতাবাদের প্রলোভন সত্ত্বেও পশ্চিমবঙ্গের শ্রমিক-কর্মচারিরা তাদের ঐক্যবদ্ধ থাকার চিরাচরিত ঐতিহ্য এবং বৈশিষ্ট্য বজায় রেখে চলবে।

৬৬। শ্রম দপ্তরের কাজ নিয়ন্ত্রণমূলক বলেই মনে করা হয়। যাতে যান্ত্রিক কলাকৌশল এবং কর্মসংস্কৃতিকে বৈজ্ঞানিক উপায়ে সুবিন্যস্ত করে বিভিন্ন কলকারখানায় কাজের পরিবেশের উন্নতি ঘটানো হয় তার জন্য আমি মালিকপক্ষ ও ট্রেড ইউনিয়নগুলিকে আহ্বান জানাই। অবশ্য দেখতে হবে যে, এর ফলে কর্মসংস্থানের সংকোচন যেন না ঘটে। শ্রমিকদের নিরাপত্তা এবং স্বাস্থ্য, এই দুই দিক থেকে কাজের সার্বিক পরিবেশ ও পরিমন্ডলের উন্নতি করা একটি গুরুত্বপূর্ণ কাজ। মাননীয় সদস্যগণ হয়ত লক্ষ্য করেছেন যে, কোনও কোনও মালিক শ্রমিকদের জন্য যে তথাকথিত বাসস্থানের ব্যবস্থা করেন তার অবস্থা আতঙ্কজনক। যাতে করে মালিকপক্ষ এবং ট্রেড ইউনিয়ন নেতৃবৃন্দ বিশেষ করে স্বাস্থ্য ব্যবস্থা, পানীয় জল এবং বৈদ্যুতিকরণের বিষয়গুলির প্রতি বিশেষ নজর দিয়ে ঐ সমস্ত বাসস্থানের মান উন্নত করার যৌথ প্রচেষ্টা নেন তার জন্য আমি বিশেষভাবে তাদের অনুরোধ করছি।

৬৭। মাননীয় সদস্যগণ অবগত আছেন যে এই সরকার রাজ্যে দ্রুত শিল্পায়নের জন্য নতুন নতুন প্রচেষ্টা চালিয়ে যাচ্ছেন। শিল্পায়নের ক্ষেত্রে পশ্চিমবঙ্গের একটি গুরুত্বপূর্ণ লক্ষ্যণীয় দিক হল যে, এখানে দক্ষ, সুশৃঙ্খল এবং উৎসাহী শ্রমিকের যোগান পর্যাপ্ত। এই প্রতিযোগিতার যুগে ক্রমাগত উৎপাদন বৃদ্ধির ব্যাপারে শ্রমিকদের প্রশংসনীয় সাড়া পাওয়া যাচ্ছে। বিগত বিশ বছর ধরে এই রাজ্যে অত্যন্ত সুষ্ঠু এবং সৌহার্দপূর্ণ শিল্প সম্পর্ক বজায় আছে। আমি নিশ্চিত যে সাধারণ শ্রমিক-কর্মচারিরা পুরানো এবং রুগ্ন শিল্পগুলির পুনরুজ্জীবন সহ শিল্পায়ন প্রচেষ্টার সঙ্গে সম্পূর্ণ সহযোগিতা করবেন।

৬৮। মাননীয় মহাশয়, এই বক্তব্য রেখে আমি এই সভায় আমার প্রস্তাব গ্রহণের অনুরোধ করছি।

## DEMAND No. 40

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 37,59,30,000 be granted for expenditure under Demand No. 40, Major Head : "2235—Social Security and Welfare (Rehabilitation) and 6235—Loans for Social Security and Welfare (Rehabilitation)", during the next financial year.

(This is inclusive of a total sum of Rs. 12,54,00,000 already voted on account)

(Printed Budget Speech of Shri Kanti Biswas on Demand No. 40 laid on the Table was taken as read)

২। মাননীয় অধ্যক্ষ মহাশয়, উপরোক্ত দাবি মঞ্জুরির উদ্দেশ্যে এই সভার অনুমতি প্রার্থনা করতে গিয়ে পূর্ব পাকিস্তান (অধুনা বাংলাদেশ) থেকে আগত শরণার্থীদের পুনর্বাসন সমস্যার ওপর একটি প্রতিবেদন দেব আর এই জাতীয় ও মানবিক সমস্যার সমাধান কল্পে সরকার কি কি প্রচেষ্টা করেছেন তার একটা খতিয়ান দেব।

৩। পশ্চিমবঙ্গে উদ্বাস্তুদের পুনর্বাসনের কাহিনী এই দেশের ইতিহাসের করুণতম অধ্যায়। দেশ ভাগের আগে ভারত সরকার ক্ষতিগ্রস্ত মানুষদের এই বলে আশ্বাস দিয়েছিলেন যে, তাদের এই দেশে বসবাস করার জন্য তারা স্বাগত এবং তাদের সবরকম সহায়তা দেওয়া হবে। কিন্তু দেশভাগের পর পূর্বেকার প্রতিশ্রুতি এবং বর্তমান বাস্তবতা অগ্রাহ্য করে শুধুমাত্র পূর্ব ভূখন্ডের জন্যেই এক বিশেষ ব্যবস্থা গ্রহণ করা হয়। উদ্দেশ্যে, এই সকল শরণার্থীরা পূর্ব পাকিস্তানে ফিরে যাবে এই ধারণার ওপর ভিত্তি করে লিয়াকৎ চুক্তি হয়। এর ফলে বহু বছর ধরে, কেন্দ্রীয় সরকারের টাকা খরচ করা হয় শরণার্থীদের স্থায়ী পুনর্বাসনের জন্যে নয়, বরং রাজ্যে যে সব ক্যাম্প ও হোম স্থাপিত হয়েছিল, সেখানে বসবসাকারী উদ্বাস্তুদের ত্রাণ দেওয়ার জন্য। প্রভূত সংখ্যায় আগত শরণার্থীরা সরকারি জমি, ব্যক্তিগত মালিকানাধীন জমি, প্রান্তিক জমি—যে যেখানে পারল, বসে পড়ল, সরকারের কাছ থেকে কোনও সহায়তা না পেয়েই। বছরের পর বছর কেন্দ্রীয় সরকার কম অর্থ ছাড়তে লাগলেন আর দাবি করতে লাগলেন যে, 'উদ্বাস্তু সমস্যা বহুলাংশে মেটানো হয়েছে আর শুধুমাত্র "অবশিষ্ট সমস্যাগুলো" রয়ে গেছে। এই সমস্যাটির প্রতি এরূপ মনোভাব দিল্লিতে যারা বাতানুকুল অফিসে বসে কাজ করেন, তাদের তুষ্ট করতে পারে, কিন্তু আমরা যারা পশ্চিমবঙ্গে বাস করি ও কাজ করি, তাদেরকে নয়। শরণার্থী ও তাদের পরিবারবর্গের দুঃখ, দুর্দশা সবই আমাদের কাছে দৃশ্যমান।

৪। আমরা যখন সরকারের বাইরে ছিলাম, আর যখন সরকারে এসেছি, উভয় অবস্থাতেই আমাদের দৃষ্টিভঙ্গি এই যে, দেশের স্বাধীনতার জন্যে যারা মূল্য দিয়েছেন, সেই উদ্বাস্তুদের পুনর্বাসনের ব্যাপারে সমগ্র জাতি তাদের কাছে দায়বদ্ধ।

যখন উদ্বাস্তুরা জবর দখল কলোনি প্রতিষ্ঠার আন্দোলন শুরু করেন আর পরবর্তীকালে তারা যখন সেই কলোনিগুলোর স্বীকৃতির দাবি করেন সবসময়ই তাদের নিঃশর্ত জমির

মালিকানা দিতে আমরা সচেষ্ট হয়েছিলাম। কেন্দ্রীয় সরকার রাজি হননি, আমরা নিঃশর্ত দলিল প্রদানের জন্যে চাপ দিতে থাকি। অবশেষে বামফ্রন্ট সরকার রাজ্য সরকারের জমিতে অবস্থিত উদ্বাস্তু কলোনিতে নিঃশর্ত দলিল দেওয়ার একক সিদ্ধান্ত নেন। কেন্দ্রীয় সরকারকে তখন একে অনুমোদন না করে কোনও উপায় ছিল না।

৫। ১৯৭৬ সালের মার্চ মাসে কেন্দ্রীয় সরকার কেন্দ্রীয় পুনর্বাসন সচিবের সভাপতিত্বে পশ্চিমবঙ্গে উদ্বাস্তু পুনর্বাসনে অবশিষ্ট সমস্যার ওপর একটি 'ওয়ার্কিং গ্রুপ' তৈরি করেন। ওই কমিটির সুপারিশগুলো খুবই সাধারণ ছিল আর কেন্দ্রীয় মন্ত্রিসভা তা মেনে নেন। এর পরই ভারত সরকার ওই সব প্রকল্পের জন্যে অর্থ বরাদ্দের নির্দিষ্ট প্রতিশ্রুতি দেন। কিন্তু পরবর্তী বছরগুলোতে ভারত সরকার ওইসব প্রতিশ্রুতি পূরণ করেননি। সেগুলোর অনেকাংশ বিশেষত গ্রামীণ কলোনির পরিকাঠামোগত উন্নয়ন ও অর্থনৈতিক পুনর্বাসন-সংক্রান্ত প্রতিশ্রুতি এখন পর্যন্ত পালন করা হয়নি। রাজ্য সরকারের সব রকমের প্রচেষ্টা এই নিছক যুক্তিতে অগ্রাহ্য করা হয়েছে যে, কালের প্রবাহে উদ্বাস্তুরা সাধারণ জনগোষ্ঠীর সঙ্গে মিশে গেছে তাদের জন্যে অতিরিক্ত পুনর্বাসন-সংক্রান্ত ব্যবস্থা নেওয়ার প্রয়োজন নেই।

৬। ১৯৭৮ সালে বামফ্রন্ট সরকার আর. আর. কমিটি নামে একটি কমিটি গঠন করেন। সেই কমিটি উদ্বাস্তু সমস্যার ওপর একটি পূর্ণাঙ্গ রিপোর্ট তৈরি করেন আর উদ্বাস্তু পুনর্বাসনের জন্যে নির্দিষ্ট কতকগুলি প্রকল্প ও ৭৫০ কোটি টাকার ব্যয়ের একটি প্রস্তাব দেন।

৭। ১৯৯২ সালের এপ্রিল মাসে রাজ্য সরকার একটি "গুচ্ছ প্রস্তাব" তৈরি করেন। একটি সর্বদলীয় ডেলিগেশন তা কেন্দ্রীয় মন্ত্রীর কাছে পেশ করেন।

এই প্রকল্পের অধীনে যে যে বিষয়ে অর্থ সাহায্য চাওয়া হয়েছে তা নিচে দেওয়া হল ঃ

| | |
|---|---|
| কলোনিগুলোর নিয়মিতকরণ<br>(ব্যক্তিমালিক ও কেন্দ্রীয় সরকারের বিভাগগুলোকে দেয়) | ২৩.২২ কোটি টাকা |
| কলোনিগুলোর নিয়মিতকরণ<br>(স্থানীয় সংস্থা ও অন্যান্য সংস্থাকে দেয়) | ১৫ কোটি টাকা |
| কলোনিগুলোর নিয়মিতকরণ<br>(রাজ্য সরকারের জমির দেয়) | ১৩৭ কোটি টাকা |
| কলোনি উন্নয়ন | ৪০০ কোটি টাকা |
| অর্থনৈতিক পুনর্বাসন | ১১৫০ কোটি টাকা |

৮। যদিও ব্যক্তিগত মালিকানাধীন জমি ও কেন্দ্রীয় সরকারের বিভিন্ন বিভাগের জন্য দেয় অর্থ পাওয়া যাচ্ছে, ভারত সরকার রাজ্য সরকারের বিভিন্ন দপ্তর যে সব জমি ছেড়ে দিচ্ছেন, তার জন্যে ক্ষতিপূরণ দিচ্ছেন না।

৯। কেন্দ্রীয় সরকারের একটি সিদ্ধান্তের পরিপ্রেক্ষিতে ভারত সরকার যে সব প্রকল্পের জন্যে অর্থ দিতে প্রতিশ্রুতিবদ্ধ আর যেসব প্রকল্প কেন্দ্রীয় সরকার পূর্বেই অনুমোদন করেছিলেন, সে সব প্রকল্পের সঙ্গে সাযুজ্য রেখেই অর্থনৈতিক পুনর্বাসনের প্রকল্প তৈরি করা হয়েছিল। এতদসত্ত্বেও অর্থনৈতিক পুনর্বাসনের জন্যে রাজ্য সরকারের প্রস্তাব এই নিছক যুক্তিতে খারিজ হয়ে যায় যে, উদ্বাস্তুরা কালের প্রবাহে সাধারণ জনগোষ্ঠীর সঙ্গে মিশে গেছে।

১০। কিছু শহরাঞ্চলের কলোনির জন্যে অর্থ মঞ্জুর করা হয়েছে, কিন্তু ৬০৭-গুচ্ছের কলোনিগুলোর জন্যে এখনও পর্যন্ত কোনও অর্থ মঞ্জুর করা হয়নি আর গ্রামাঞ্চলের কলোনিগুলোর জন্যেও অর্থের কোনও সংস্থান নেই।

১১। কেন্দ্রে যুক্তফ্রন্ট সরকার আসার পর, রাজ্য সরকার আরও অর্থের জন্যে আমাদের প্রস্তাব নতুন সরকারের কাছে পেশ করার এই সুযোগের সদ্ব্যবহার করেছে। আমরা কেন্দ্রীয় সরকারকে বলেছি, তারা যেন গ্রামাঞ্চলে অবস্থিত কলোনিগুলোর পরিকাঠামোগত উন্নয়নের (জলসরবরাহ, পয়ঃপ্রণালী, রাস্তা ও নিকাশি ব্যবস্থা) জন্যে অর্থ বরাদ্দের ব্যাপারে তাদের অতীত প্রতিশ্রুতি পালন করেন। আমরা আরও বলেছি যে, সব স্বীকৃত কলোনিতে নিম্নতম মৌল পরিকাঠামোর ব্যবস্থা থাকবে, এই নীতি ভারত সরকার অতীতে মেনে নিয়েছেন, কিন্তু সেই প্রতিশ্রুতি পালন করা হয়নি। কেন্দ্রীয় স্বরাষ্ট্র মন্ত্রক এই প্রতিশ্রুতিগুলো স্বীকার করেছেন এবং পুর-উন্নয়ন মন্ত্রক ও গ্রামীণ উন্নয়ন মন্ত্রকের কাছে প্রস্তাব পাঠিয়েছেন ৬০৭-গুচ্ছের কলোনি ও গ্রামাঞ্চলের কলোনির জন্যে অর্থ মঞ্জুর করার জন্যে।

১২। ইতিমধ্যে অতীব দুরবস্থাজনিত কিছু ক্ষেত্রে রাজ্য সরকার কিছু অর্থ মঞ্জুর করেছেন। ১৯৯৬-৯৭ সালে ৪ কোটি টাকার ওপর মঞ্জুর করা হয়। এই অর্থ খরচ করা হচ্ছে দুটি প্রকল্প রূপায়ণে—কল্যাণীতে ১৭টি কলোনিতে শৌচাগার নির্মাণ ও জলসরবরাহ ব্যবস্থা। এতে খরচ পড়বে যথাক্রমে ২ কোটি ১৮ লক্ষ টাকা ও ১ কোটি ২৬ লক্ষ টাকা পরিকাঠামোগত উন্নয়নখাতে কেন্দ্রীয় সরকারের প্রকল্পে এই কলোনিগুলোর জন্যে কোনও টাকা পাওয়া যায়নি।

১৩। উদ্বাস্তু পরিবারগুলোর জন্যে অতিরিক্ত নিরাপত্তা বিধানের উদ্দেশ্যে পোদ্দার পার্ক টেনামেন্ট স্কীমে প্রধান কতগুলো মেরামতির একটি কাজও আমরা হাতে নিয়েছি। দুর্ভাগ্যক্রমে, গাঙ্গুলিবাগানের টেনামেন্টগুলো মেরামতির অযোগ্য এবং সেগুলো মনুষ্য বসবাসের অযোগ্য বলে বিবেচিত হয়েছে। আমরা সেজন্যে গাঙ্গুলিবাগান টেনামেন্টের উপযুক্ত উদ্বাস্তু পরিবারদের পুনর্বাসনের মানসে ওই বাড়িগুলো ভেঙে ফেলার আর এই টেনামেন্টের জমিতে এই পরিবারদের বসাবার একটি প্রকল্প তৈরি করেছি।

১৪। হোমে বসবাসকারী পরিবারদের পুনর্বাসনের একটি প্রকল্পও আমরা তৈরি করেছি।

১৫। অতীব দুরবস্থার ক্ষেত্রে উদ্বাস্তু পরিবারদের পুনর্বাসনের মানসে জরুরি প্রকল্পের জন্যে খরচ করার জন্যে রাজ্য সরকার এ বছরে ৬ কোটি টাকার একটি অতিরিক্ত বরাদ্দের সংস্থান করেছে।

১৬। গত বছরে উদ্বাস্তু কলোনিগুলোতে পরিকাঠামোগত উন্নয়নের জন্যে প্রকল্পগুলোর প্রকৃত রূপায়ণের ওপর আমাদের প্রাথমিকভাবে মনোযোগ দিতে হয়েছে। গত বছরে ১৮ কোটি টাকা ব্যয়ে বিভিন্ন জেলায় অবস্থিত ১০৯টি কলোনির জন্যে প্রকল্প তৈরি করা হয়েছিল, সেগুলো এ বছরে রূপায়িত হচ্ছে। এই প্রকল্পগুলোতে অতি প্রয়োজনীয় পরিকাঠামো যেমন—শৌচাগার, জলসরবরাহ, রাস্তা, পয়ঃপ্রণালী এই সব কলোনিতে ব্যবস্থা কার হচ্ছে। প্রতিটি কলোনির জন্যে আলাদা প্রকল্প তৈরি করা হয়, ওই স্থানের অবস্থা, জনগণের ন্যূনতম প্রয়োজন চিন্তা করে, অবশ্য এর আগে কলোনি কমিটি ও স্থানীয় সংস্থাগুলোর সঙ্গে আলোচনা করা হয় আর যেখানে যেখানে স্থানীয় পরস্পরবিরোধ স্বার্থ রয়েছে, সেগুলোর একটা সমাধান করা হয়। এ বছরেও আমরা মোট ১৮ কোটি টাকা ব্যয়ভারযুক্ত আরও ৬০টি কলোনির জন্য প্রকল্প তৈরি করেছি।

১৭। স্বীকৃত কলোনিগুলোর নিয়মিতকরণের কাজ চলছে। এর ওপরেও রাজ্য সরকার ভারত সরকারের কাছে আরও ৯৯৮টি কলোনির স্বীকৃতি দানের জন্যে সুপারিশ করেছে। এই স্বীকৃতি আসতে হয়ত সময় লাগবে, সেজন্যে আমরা একটা সিদ্ধান্ত নিয়েছি যে, যেসব ক্ষেত্রে রাজ্য সরকার তাদের জমি ব্যবহার করতে দিতে পারবেন, সে সব ক্ষেত্রে পুরোপুরি রাজ্য সরকারের জমির ওপর অবস্থিত প্রকৃত উদ্বাস্তু কলোনিগুলোকে দলিল প্রদানের মাধ্যমে নিয়মিত করা হবে।

১৮। উদ্বাস্তু পুনর্বাসনের সমস্যা অতীব জটিল। একদিকে যেমন পরস্পরবিরোধী স্বার্থের সুষ্ঠু মীমাংসা দরকার, অপর দিকে এত বছরের ব্যবধানে সমস্যাগুলোর জটিলতা যে বৃদ্ধি পেয়েছে, তাকে মিটিয়ে ফেলা দরকার। এই প্রচেষ্টায় আমি এই সভার সর্বস্তরের সদস্যের সহযোগিতা কামনা করি, যাতে করে যারা আমাদের স্বাধীনতার জন্যে মূল্য দিয়েছেন, তাদের প্রতি আমাদের ঋণ অন্তত কিছুটা শোধ করতে পারি।

এই আবেদন রেখে আমি ব্যয়-বরাদ্দের দাবি অনুমোদনের জন্যে অনুরোধ জানাচ্ছি।

## DEMAND No. 41

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 2,16,75,17,000 be granted for expenditure under Demand No. 41, Major Head : "2202—General Education (Tribal Areas Sub-Plan), 2204—Sports and Youth Services (Tribal Areas Sub-Plan), 2210—Medical and Public Health (Excluding Public Helath) (Tribal Areas Sub-Plan), 2210—Medical and Public Health (Public Health) (Tribal Areas Sub-Plan), 2215—Water Supply an Sanitation (Excluding Prevention of Air and Water Pollution) (Tribal Areas Sub-Plan), 2225—Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classes, 2230—Labour and Emplovment (Tribal Areas Sub-Plan), 2235—Social Security and Welfare (Social Welfare) (Tribal Areas Sub-Plan), 2236—Nutrition (Tribal Areas Sub-Plan), 2250—Other

Social Services (Tribal Areas Sub-Plan), 2401—Crop Husbandry (Excluding Horticulture and Vegetable Crops) (Tribal Areas Sub-Plan), 2401—Crop Husbandry (Horticulture and Vegetable Crops) (Tribal Areas Sub-Plan), 2402—Soil and Water Conservation (Tribal Areas Sub-Plan), 2403—Animal Husbandry (Tribal Areas Sub-Plan), 2404—Dairy Development (Tribal Areas Sub-Plan), 2405—Fisheries (Tribal Areas Sub-Plan), 2406—Forestry and Wild Life (Tribal Areas Sub-Plan), 2408—Food, Storage and Warehousing (Tribal Areas Sub-Plan), 2425—Co-operation (Tribal Areas Sub-Plan), 2435—Other Agricultural Programmes (Tribal Areas Sub-Plan), 2501—Rural Development (Tribal Areas Sub-Plan), 2575—Other Special Areas Programmes (Tribal Areas Sub-Plan), 2702—Minor Irrigation (Tribal Areas Sub-Plan), 2851—Village and Small Industries (Excluding Public Undertakings) (Tribal Areas Sub-Plan), 4225—Capital Outlay on Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classes, 4250—Capital account of Other Social Services (Tribal Areas Sub-Plan), 4425—Capital Outlay on Co-operation (Tribal Areas Sub-Plan), 4435—Capital Outlay on Other Agricultural Programmes (Tribal Areas Sub-Plan), 4702—Capital Outlay on Minor Irrigation (Tribal Areas Sub-Plan), 4705—Capital Outlay on Command Area Development (Tribal Areas Sub-Plan), 4851—Capital Outlay on Village and Small Industries (Excluding Public Undertakings) (Tribal Areas Sub-Plan), 5054—Capital Outlay on Roads and Bridges (Tribal Areas Sub-Plan), 6225—Loans for Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classes, 6250—Loans for Other Social Services (Tribal Areas Sub-Plan), 6425—Loans for Co-operation (Tribal Areas Sub-Plan), and 6851—Loans for Village and Small Industries (Excluding Public Undertakings) (Tribal Areas Sub-Plan)", during the next financial year.

(This is inclusive of a total sum of Rs. 74,11,40,000 already voted on account)

(The Printed Budget Speech of Shri Dinesh Chandra Dakua on Demand No. 41 laid on the Table was taken as read.)

মাননীয় সদস্যরা অবগত আছেন যে, তফসিলি জাতি ও আদিবাসী কল্যাণ বিভাগ পশ্চিমবঙ্গের তফসিলি জাতি ও আদিবাসী মানুষের কল্যাণ সাধনের দায়িত্বে রয়েছে। পশ্চিমবঙ্গের মোট জনসংখ্যা ৬,৮০,৭৭,৯৬৫ জনের মধ্যে ১,৬০,৮০,৬১১ জন ব্যক্তি তফসিলি জাতির ও ৩৮,০৮,৭৬০ জন ব্যক্তি তফসিলি উপজাতি সম্প্রদায়ভুক্ত। শতাংশের নিরিখে তফসিলি জাতি মোট জনসংখ্যার ২৩.৬২ এবং তফসিলি উপজাতি ৫.৫৯, এটি ১৯৯১ সালে আদমসুমারি অনুযায়ী।

'কল্যাণ সাধন' কথাটির অর্থের মধ্যে অন্তর্ভুক্ত রয়েছে শিক্ষা, স্বাস্থ্য, যোগাযোগ, কৃষি ও ঐ সংক্রান্ত কাজকর্ম প্রভৃতি সহ জনসাধারণের সর্ব প্রকার সুযোগ-সুবিধা দান। তফসিলি জাতি ও আদিবাসী সমেত সমস্ত শ্রেণীর মানুষের জন্য নানা ধরনের কল্যাণ-মূলক কাজকর্মের ভারপ্রাপ্ত বিভিন্ন থাকলেও তফসিলি জাতি ও আদিবাসী কল্যাণ বিভাগ বিশেষভাবে তফসিলি জাতি ও আদিবাসীদের জন্য কল্যাণমলূক কাজকর্মের দায়িত্বে রয়েছে। এই বিভাগের কাজকর্ম মূলত সংযোজনমূলক, বিকল্পধর্মী নয়। অধিকাংশ বিভাগের প্রতি বছরের যোজনা বাজেটে তফসিলি জাতি ও আদিবাসীদের জন্য 'বিশেষ সাঙ্গ যোজনা' ও আদিবাসী উপযোজনা থাকে। অবশ্য, তফসিলি জাতি ও আদিবাসী কল্যাণ বিভাগের যোজনা বরাদ্দের পুরোটাই তফসিলি জাতি ও আদিবাসীদের কল্যাণ সাধনের জন্য উদ্দিষ্ট। সমস্ত ক্ষেত্রীয় বিভাগগুলি পৃথক ভাবে তাদের যোজনা বরাদ্দের মধ্যে তফসিলি জাতির জন্য বিশেষ সাঙ্গ যোজনা ও তফসিলি আদিবাসীর জন্য আদিবাসী উপ-যোজনা প্রস্তুত করেছে। অবশ্য, বিভিন্ন ক্ষেত্রীয় বিভাগের আদিবাসী উপ-যোজনা বিভিন্ন মুখ্য খাতের যোজনা বরাদ্দ এই দাবির অধীনে, অর্থাৎ ৪১ নং দাবির অধীনে উপস্থাপিত হল। কিন্তু তফসিলি জাতির জন্য বিশেষ সাঙ্গ যোজনা সম্পর্কিত অংশ বিভিন্ন বিভাগের ঐ সংক্রান্ত মুখ্যখাতের অধীনে ও ঐ সম্পর্কিত দাবির অধীনে অন্তর্ভুক্ত হয়েছে। সুতরাং এই ৪১ নং দাবির মধ্যে ১৯৯৭-৯৮ সালের জন্য তফসিলি জাতি ও আদিবাসী কল্যাণ বিভাগের যোজনা ও যোজনা বহির্ভূত বরাদ্দ ও তৎসহ বিভিন্ন বিভাগের যোজনা বরাদ্দের আদিবাসী উপযোজনার অংশসমূহ অন্তর্ভুক্ত। আরও যথাযথভাবে বলতে গেলে ১৯৯৭-৯৮ সালে তফসিলি জাতি ও আদিবাসী কল্যাণ বিভাগের যোজনাবরাদ্দ হল ৪০ কোটি টাকা (সুসমন্বিত গ্রামীণ উন্নয়ন কর্মসূচির জন্য ৫ কোটি টাকা সমেত)। এটা উৎসাহব্যঞ্জক যে, পশ্চিমবঙ্গে অর্থের অপ্রতুলতা সত্ত্বেও রাজ্য সরকার ১৯৯৭-৯৮ সালের জন্য তফসিলি জাতি ও আদিবাসী কল্যাণ বিভাগের যোজনা বরাদ্দের শতকরা ২২ ভাগ বৃদ্ধি করেছে।

এখানে উল্লেখ করা যেতে পারে যে, এই বিভাগ তফসিলি জাতি ও আদিবাসীদের কল্যাণ সাধনের কাজ ছাড়াও অন্যান্য অনগ্রসর শ্রেণীর কল্যাণ সাধনের কাজের দায়িত্বেও আছে। অবসর প্রাপ্ত বিচারপতি শ্রী অমরেন্দ্রনাথ সেন মহাশয়ের সভাপতিত্বে আরও চার সদস্য নিয়ে বিগত ১৯৯৩ সালে রাজ্য সরকার পশ্চিমবঙ্গ অনুন্নত শ্রেণী আয়োগ গঠন করেন।

এই আয়োগের সুপারিশক্রমে রাজ্য সরকার এখন পর্যন্ত তফসিলি জাতি ও আদিবাসী সম্প্রদায়ের বাইরে ৫২ শ্রেণীর নাগরিককে অনগ্রসর শ্রেণী হিসাবে ঘোষণা জারি করেছেন এবং এই আদেশ বলে পশ্চিমবঙ্গ সরকার, স্থানীয় সংস্থা, রাজ্য আইনবলে বিধিবদ্ধ সংস্থা, যে নিগমের ৫১ শতাংশ বা তার বেশি মূলধন রাজ্য সরকারে ন্যস্ত, বিশ্ববিদ্যালয়. বিশ্ববিদ্যালয়ের অনুমোদিত মহাবিদ্যালয়, প্রাথমিক এবং উচ্চ-মাধ্যমিক বিদ্যালয়, রাজ্য সরকারি বা রাজ্য সরকার এর অনুদানপ্রাপ্ত অন্যান্য শিক্ষা প্রতিষ্ঠান এবং রাজ্য সরকারি সংস্থায় উদ্ভুত খালি পদগুলির সরাসরি নিয়োগের ক্ষেত্রে ৫ (পাঁচ) শতাংশ পদ সংরক্ষিত রাখা হবে।

এই বিভাগের কল্যাণমূলক কাজকর্মের মধ্যে সাধারণভাবে রয়েছে ঃ (১) তফসিলি জাতি ও আদিবাসীর অন্তর্ভুক্ত ছাত্র সম্প্রদায়ের কল্যাণসাধন, (২) দারিদ্র্য সীমার নিচে অবস্থিত

তফসিলি জাতি ও আদিবাসীর অন্তর্ভুক্ত মানুষের অর্থনৈতিক কল্যাণ সাধন, (৩) তফসিলিজাতি ও আদিবাসীর মধ্যে বিভিন্ন ধরনের সাংস্কৃতিক ক্রিয়াকলাপ এবং (৪) যে সব অঞ্চলে তফসিলি জাতি/উপজাতিভুক্ত মানুষের গরিষ্ঠতা আছে, সে সব অঞ্চলের পরিকাঠামোগত উন্নয়ন।

ছাত্র সম্প্রদায়ের কল্যাণ সাধন সম্পর্কে বলা যায় যে, ইঞ্জিনিয়ারিং, চিকিৎসা কৃষি, পশু চিকিৎসা ও পলিটেকনিক ছাত্র সমেত মাধ্যমিক-উত্তর ছাত্রদের যে ভাতা দেওয়া হয়, তা মোট খরচের একটি বৃহৎ অংশ। আশা করা যায় যে, ১৯৯৬-৯৭ সালে এই ব্যয় দাঁড়াবে ১৮.৬০ কোটি টাকা। মাধ্যমিক উত্তর ছাত্রদের ভাতাদানের এই প্রকল্প একটি 'কেন্দ্রীয় পোষকতাপ্রাপ্ত সর্বভারতীয় প্রকল্প' এবং বিভিন্ন কোর্সের জন্য বৃত্তির হার সমস্ত রাজ্য ও কেন্দ্রশাসিত অঞ্চলগুলিতে ভারত সরকার কর্তৃক স্থিরীকৃত। দুর্ভাগ্যবশত কেন্দ্রীয় সরকার এই ব্যয়কে সপ্তম যোজনা শেষে ইতিমধ্যেই 'ব্যয়িত' হিসাবে ধরে এবং তা সম্পূর্ণভাবে রাজ্য সরকারগুলিকে মেটাতে বলে। নবম পঞ্চমবার্ষিকী পরিকল্পনায় পশ্চিমবঙ্গ সরকার ভারত সরকারকে অন্যান্য কেন্দ্রীয় পোষকতাপ্রাপ্ত প্রকল্পের মতো এই খাতে প্রতি বছরের মোট ব্যায়ের শতকরা ৫০ ভাগ বহন করার অনুরোধ জানায়, কিন্তু এখনও পর্যন্ত ভারত সরকার এই ধরনের ব্যয় বহনের প্রতিশ্রুতি দেননি।

মাধ্যমিক শিক্ষার ক্ষেত্রে ১৯৯৬-৯৭ সালে পুস্তক অনুদানপ্রাপ্ত ছাত্রছাত্রীর সংখ্যা ১১ লক্ষ হবে বলে আশা করা হচ্ছে। এই ব্যয় পুরোপুরি রাজ্য সরকার বহন করছে। উচ্চ কারিগরি শিক্ষা যেমন ইঞ্জিনিয়ারিং ও মেডিক্যাল শিক্ষাক্রমের ছাত্রছাত্রী তৎসহ ডাক্তারি শিক্ষানবিশদের প্রয়োজনীয় বই কেনার জন্য এককালীন বার্ষিক ২ হাজার টাকার অনুদানের ব্যবস্থা রাখা হয়েছে। আশা করা যায় যে, ঐ ধরনের ছাত্রছাত্রীর সংখ্যা বছরে ১ হাজার ৫ শত জন অতিক্রম করবে না এবং ঐ খাতে বার্ষিক ব্যয় ৩০ লক্ষ টাকার বেশি হবে না।

১৯৯৪-৯৫ সাল পর্যন্ত মাধ্যমিকস্তর পর্যন্ত পাঠরত সকল ছাত্র-ছাত্রীদিগকে ভরণপোষণ ভাতা বাবদ বার্ষিক ৩০০ টাকা হিসাবে দেওয়া হয়েছে। সেক্ষেত্রে তাদের পিতামাতা বা অভিভাবকদের বার্ষিক আয় ৬,০০০ টাকার কম। ১৯৯৫-৯৬ সালে ঐ আয়ের সীমা বাড়িয়ে বার্ষিক ১৮,০০০ টাকা এবং ছাত্র-ছাত্রীদের ভরণপোষণ ভাতা বাড়িয়ে বার্ষিক ৩৬০ টাকা করা হয়েছে।

১৯৯৬-৯৭ সালে ঐ খাতে ব্যয় বরাদ্দ করা হয়েছে ৫.৯৬ কোটি টাকা। এর ফলে উপকৃত ছাত্র-ছাত্রীর সংখ্যা ১,৭০,০০০ হবে বলে আশা করা যায়।

তফসিলি জাতি ও আদিবাসী ছাত্র-ছাত্রীর শিক্ষার মান উন্নয়নের ক্ষেত্রে সারা ভারতে এটি একটি অনবদ্য পরিকল্পনা এবং এটি খুবই জনপ্রিয়। এর ফলে মাধ্যমিক স্তরে পাঠরত তফসিলি ও আদিবাসী ছাত্র-ছাত্রীদের সংখ্যা অনেক বৃদ্ধি পেয়েছে।

এই বিভাগ এই রাজ্যে প্রাথমিক এবং নিম্ন মাধ্যমিক আশ্রম ছাত্রাবাস নির্মাণ করছে এবং পরিচালনা করছে। আশ্রমিকদের ছাত্রাবাস বৃত্তির সাধারণ খরচ ছাড়াও অন্যান্য আকস্মিক

খরচও দেওয়া হয়। ১৯৯৬-৯৭ সালে প্রাথমিক এবং নিম্নমাধ্যমিক স্তরে আশ্রমিকদের সংখ্যা দাঁড়িয়েছে যথাক্রমে ১৭৬০ এবং ৩৮৯৫। ১৯৯৭-৯৮ সালে রাজ্য সরকার বিশেষ করে আদিবাসী অধ্যুষিত অঞ্চলগুলিতে প্রাথমিক ছাত্রাবাসের সুবিধা ভোগীদের সংখ্যা বাড়াবার সিদ্ধান্ত নিয়েছেন। দরিদ্র ছাত্র-ছাত্রীদের প্রাথমিক শিক্ষা চালিয়ে যাওয়ার ব্যাপারে উৎসাহদান এবং তাদের মধ্যে মাঝপথে স্কুল ত্যাগের সংখ্যা কমানোর জন্য নবম পঞ্চ-বার্ষিকী পরিকল্পনায় আবাসিক ছাত্রাবাসের আসন সংখ্যা বাড়ানোর পরিকল্পনা করা হয়েছে। আশা করা হচ্ছে যে, এর ফলে আসন সংখ্যা আগামী আর্থিক বছরে ১ হাজার ১ শত বাড়ানো যাবে। সেজন্য ১৯৯৭-৯৮ সালে আবাসিক ছাত্রছাত্রীদের জন্য যোজনা-বরাদ্দ ১৫৮ লক্ষ টাকা রাখা হয়েছে।

তফসিলি জাতি ও আদিবাসী কল্যাণ বিভাগ আশ্রম ছাত্রাবাস ছাড়াও কোনও বিশেষ মাধ্যমিকোত্তর শিক্ষা প্রতিষ্ঠানের সঙ্গে যুক্ত নয় এরকম ছেলে মেয়েদের জন্য কেন্দ্রীয় ছাত্রাবাসও নির্মাণ করেছে। এখন পর্যন্ত এইরকম কেন্দ্রীয় ছাত্রাবাসের মোট আসন সংখ্যা দাঁড়িয়েছে ৩০৭৪ এবং ১৯৯৬-৯৭ সালের শেষে তা ৪,৫০০ হবে বলে আশা করা হচ্ছে। শিক্ষার উন্নয়নের জন্য তফসিলি জাতি এবং আদিবাসী কল্যাণ বিভাগের এই সমস্ত কর্মসূচি, বিদ্যালয় শিক্ষা বিভাগে এবং উচ্চশিক্ষার ক্ষেত্রে ইতিমধ্যেই চালু কর্মসূচিগুলির সম্পূরক।

শিক্ষা সংক্রান্ত কর্মপ্রকল্প ছাড়াও তফসিলি জাতি এবং আদিবাসী কল্যাণ বিভাগ সারা রাজ্যে প্রশিক্ষণ তথা উৎপাদন কেন্দ্রে তফসিলি জাতি এবং তফসিলি উপজাতির ছেলে মেয়েদের বিভিন্ন শিল্প এবং হস্তশিল্পে প্রশিক্ষণ দিচ্ছে। প্রশিক্ষণ সম্পূর্ণ হওয়ার পর শিক্ষার্থীদের, পশ্চিমবঙ্গ তফসিলি জাতি এবং তফসিলি উপজাতি উন্নয়ন এবং অর্থনিগম কর্তৃক রূপায়িত পরিবার কেন্দ্রিক আর্থিক কর্মপ্রকল্পের অধীনে স্ব-নিযুক্তি দেওয়া হয়।

সুসমন্বিত গ্রামীণ উন্নয়ন কর্মসূচির ধাঁচে পশ্চিমবঙ্গ তফসিলি জাতি এবং তফসিলি উপজাতি উন্নয়ন ও অর্থ নিগম দারিদ্র সীমার নীচে থাকা তফসিলি জাতি এবং তফসিলি উপজাতির পরিবারগুলির সুবিধার জন্য পরিবারকেন্দ্রিক আর্থিক কর্মপ্রকল্প রূপায়নের কাজে নিয়োজিত রয়েছে। ১৯৯৫-৯৬ সালে এই প্রকল্পে সুবিধাপ্রাপ্ত তফসিলি মানুষের সংখ্যা ছিল ৬৯৮৬৬ জন এবং তফসিলি উপজাতির সংখ্যা ছিল ১৯,২০৩ জন, এবং বিনিয়োগের পরিমাণ ছিল যথাক্রমে ৬৯.৭৪ কোটি টাকা এবং ১৯.১৩ কোটি টাকা। ১৯৯৭-৯৮ সালে সুবিধাপ্রাপ্ত তফসিলি জাতি ও উপজাতির সংখ্যা যথাক্রমে ৯০,০০০ এবং ২৬,০০০ হবে আশা করা যায়।

এই প্রসঙ্গে আমি এটি বলার সুযোগ গ্রহণ করছি যে, ১৯৯০ সালে ২রা অক্টোবরের আগে সব তফসিলি জাতি ও তফসিলি উপজাতির মানুষকে ১০,০০০ টাকা পর্যন্ত মোট ৯৫.০৩ কোটি টাকার ঋণ মঞ্জুর করা হয়েছে, এর মধ্যে ৪৯.৫৩ কোটি টাকা হল ব্যাঙ্ক প্রদত্ত ঋণ এবং ৪৫.৫০ কোটি টাকা হল পশ্চিমবঙ্গ তফসিলি জাতি এবং তফসিলি উপজাতির উন্নয়ন ও অর্থ নিগমের কাছ থেকে পাওয়া প্রান্তিক ঋণ। 'এ. আর. ডি. আর.' আইন অনুসরণ করে ভারত সরকার তফসিলি জাতি এবং তফসিলি উপজাতির মানুষদের ব্যাঙ্ক ঋণ মকুব করে ব্যাঙ্কগুলিকে ৪৯.৫৩ কোটি টাকা প্রদান করেছে, কিন্তু বারবার অনুরোধ করা সত্ত্বেও ভারত সরকার যে সব তফসিলি জাতি এবং তফসিলি উপজাতির সুবিধাপ্রাপ্ত মানুষদের

ব্যাঙ্ক ঋণ মকুব করা হয়েছে, তাদের প্রান্তিক ঋণ মুকুব করার ক্ষেত্রে উক্ত নিগমের ৪৫.৫০ কোটি টাকা প্রদান করছে না। অতএব, ঐ সমস্ত মানুষ এখনও পাওনা মেটায়নি বলে নতুন ঋণ পাওয়ার ক্ষেত্রে অযোগ্য বলে পরিগণিত হচ্ছে। পশ্চিমবঙ্গ সরকার মনে করে যে, তফসিলি জাতি এবং তফসিলি উপজাতির মানুষের প্রতি ভারত সরকারের এই মনোভাব হল এক অবিচার এবং এটা আশা করা অযৌক্তিক হবে না যে, এই অবিচার অপনয়ন করা হবে।

পশ্চিমবঙ্গ আদিবাসী উন্নয়ন সমবায় নিগম ১১৮টি আদিবাসী বৃহদায়তন বহুমুখী সমবায় সমিতিগুলির একটি শীর্ষ সংস্থা এবং সাধারণত এর জনপ্রিয় নাম হল 'ল্যাম্পস'। দরিদ্র আদিবাসীদের সুবিধার্থে 'ল্যাম্পস' বিভিন্ন ধরনের কাজকর্ম করে। কেন্দুপাতা এবং শালবীজের সংগ্রহ ও বিপণন, সংরক্ষিত বনে গাছ কাটা, পাথর ভাঙ্গার মেশিন চালানো এবং আদিবাসীদের আর্থিক উন্নয়নের সহায়ক অন্যান্য কাজকর্ম এগুলির অন্তর্ভুক্ত। 'ল্যম্পস্' এর সাহায্যে ডব্লু. বি. টি. ডি. সি. সি. লিঃ 'ল্যাম্পস' এর সদস্যদের পারিবারিক অসুবিধা কাটিয়ে উঠতে ঋণদান করছে। সংরক্ষিত বনে কেন্দুপাতা ও শালবীজ সংগ্রহ করা এই সংস্থার একচেটিয়া অধিকার। ঐ সমস্ত বন সংলগ্ন এলাকার আদিবাসী পুরুষ ও মহিলাদের ঐসব সংগ্রহের কাজে লাগিয়ে এবং তারপর ঐ কেন্দুপাতা এবং শালবীজ বিপণনের ব্যবস্থা করে ডব্লু. বি. টি. ডি. সি. সি. লিঃ ঐ সমস্ত আদিবাসী পরিবারের আয় যথেষ্ট পরিমাণে বাড়াতে সফল হয়েছে। এই সমস্ত 'ল্যাম্পস' এর সাহায্যে অদূর ভবিষ্যতে তফসিলি জাতি এবং আদিবাসী কল্যাণ বিভাগ আদিবাসী মানুষদের আর্থিক উৎপাদনমূলক কাজকর্মের উন্নতি ঘটাতে বদ্ধপরিকর।

দারিদ্রসীমার দ্বিগুণ আয়ের মধ্যে সীমাবদ্ধ তফসিলি জাতি এবং তফসিলি উপজাতির মানুষদের জন্য 'জাতীয় তফসিলি জাতি এবং তফসিলি উপজাতি উন্নয়ন' এবং অর্থ নিগমের' সহায়তায়' পশ্চিমবঙ্গ তফসিলি জাতি এবং তফসিলি উপজাতি উন্নয়ন ও অর্থনিগম' ইতিমধ্যেই এ রাজ্যে বেশ কিছু কর্মসূচি এবং প্রকল্প পোষণ করেছে। এই সমস্ত কর্মপ্রকল্পগুলি ব্যক্তিকেন্দ্রিক। এগুলির জন্য ৩৫,০০০ টাকা থেকে কয়েক লক্ষ টাকা পর্যন্ত মূলধন বিনিয়োগ হবে। এখানে উল্লেখ করা যায় যে, এস. সি. পি./টি. এস. পি. এবং আই. আর. ডি. পি. ইত্যাদির আওতায় বেশ কয়েকটি পরিবারকেন্দ্রিক অর্থনৈতিক কর্মপ্রকল্প ইতিমধ্যেই পশ্চিমবঙ্গের গ্রামাঞ্চলে রূপায়িত হয়েছে এবং বেশির ভাগ ক্ষেত্রেই উৎপাদন বাড়তে শুরু করেছে। কিন্তু উদ্যোক্তারা তাদের উৎপাদিত পণ্য বিপণনের সমস্যার মুখোমুখি হচ্ছে। যদি ভান্ডারজাতকরণ ও বিপণন গত সুবিধা না সৃষ্টি করা যায়, তবে বেশ কিছু সংখ্যক পরিবারকেন্দ্রিক অর্থনৈতিক কর্মপ্রকল্প ভবিষ্যতে ব্যর্থ হবে। এই উদ্দেশ্যে ফল ও শাক-সবজির জন্য হিমঘর, দুধের জন্য চিলিং প্ল্যান্ট, ডেয়ারি, ডিমের জন্য ব্যবসাকেন্দ্র এবং অনুরূপ নিবিড় পুঁজি নিয়ন্ত্রক সংগঠকের প্রয়োজন। যেহেতু খুব কম ব্যক্তি স্বেচ্ছায় এই ধরনের বৃদ্ধি এবং ব্যবসায় বিনিয়োগ করতে এগিয়ে আসছে সেহেতু ভান্ডার বিপণন ইত্যাদির জন্য উদ্যোক্তা এবং উৎপাদকের সমবায় গড়ে ওঠা উচিত। 'এন. এস. এফ. ডি. সি.'-কে তুলনামূলকভাবে বৃহৎ পুঁজির অর্থনৈতিক কাজকর্মের ক্ষেত্রে অর্থ সাহায্য করার আহ্বান জানানো হয়েছিল কিন্তু তারা সম্মত হয়নি। বিভিন্ন পণ্যের ক্ষেত্রে তফসিলি জাতি/উপজাতিভুক্ত উৎপাদকের সাহায্যার্থে এই বিভাগ তার

আয়ত্তাধীন অর্থ 'পশ্চিমবঙ্গ উপজাতি উন্নয়ন সমবায় নিগম লিঃ এর মাধ্যমে ঐ ধরনের ভান্ডার এবং বিপণন কেন্দ্র স্থাপন করার চেষ্টা চালাচ্ছে।

পশ্চিমবঙ্গ বিধানসভার অনুমোদনে এবং মহামান্য রাজ্যপালের সম্মতিক্রমে পশ্চিমবঙ্গ অনুন্নত জাতি উন্নয়ন ও বিত্তনিগম আইন, ১৯৯৫ পাস হয় এবংএই রাজ্যে অনুন্নত শ্রেণী ঘোষিত সম্প্রদায়ভুক্ত সদস্যগণের আর্থিক উন্নয়নকল্পে বিভিন্ন পরিকল্পনা কার্যকর করার লক্ষ্যে উপরোক্ত নামে একটি নিগম স্থাপন করা হয়। রাজ্য সরকার মনোনীত ৫ জন, অন্যান্য বিধিবদ্ধ সদস্য এবং ১ বেসরকারি চেয়ারম্যানের সমন্বয়ে গঠিত এই নিগম কাজ শুরু করেছে। ১৯৯৭ সালের জানুয়ারি মাসে জাতীয় অনুন্নত শ্রেণী বিত্ত ও উন্নয়ন নিগম ৫৫০ জনের জন্য বিভিন্ন ধরনের উন্নয়নমূলক পরিকল্পনা গ্রহণ করেছে। এর ফলে ১৯৯৬-৯৭ সালে আর্থিক ব্যয় হবে ৩.৮৪ কোটি টাকা। সম্ভাব্য উপকৃত ব্যাক্তিদের প্রান্তিক ঋণের জন্য পশ্চিমবঙ্গ অনুন্নত শ্রেণী উন্নয়ন ও বিত্ত নিগমের জন্য রাজ্য সরকার ইতিমধ্যে ২৭ লক্ষ টাকা বরাদ্দ করেছে।

পশ্চিমবঙ্গ তথা সারা ভারতের উপজাতিভুক্ত মানুষ উত্তরাধিকার সূত্রে উচ্চ সাংস্কৃতিক ঐতিহ্য লাভ করেছেন এবং তাদের এই সাংস্কৃতিক মর্মবাণীকে আরও সমৃদ্ধ করা ও তাদের বিভিন্ন সাংস্কৃতিক ক্রিয়াকলাপে উদ্বুদ্ধ করা রাজ্যের পবিত্র দায়িত্ব। সর্বদা লিখিত না হলেও পশ্চিমবঙ্গের উপজাতিভুক্ত মানুষের নিজস্ব ভাষা ও উপভাষা আছে। পশ্চিমবঙ্গে উপজাতিভুক্ত মানুষদের মধ্যে শতকরা ৫০ এরও বেশি মানুষ সাঁওতালি ভাষায় কথা বলেন। মুন্ডা, ওঁরাওঁ, মহালি, লেপচা, ভুটিয়া, রাভা এবং মেচদেরও নিজস্ব ভাষা আছে। পশ্চিমবঙ্গ সরকার এইসব ভাষা এবং উপভাষা, গান এবং নাটককে এগিয়ে নিয়ে যাবার জন্য উপজাতিদের আঞ্চলিক ভাষায় একটি নাটক প্রতিযোগিতা শুরু করেছেন। এই প্রতিযোগিতা সপ্তম বর্ষে পদার্পণ করল। স্থানীয় এবং রাজ্যস্তরে এই নাটক প্রতিযোগতা চলাকালীন পশ্চিমবঙ্গের সমস্ত উপজাতি অধ্যুষিত অঞ্চলের মানুষেরা আনন্দে মেতে ওঠেন। রাজ্য সরকার এই ধরনের সাংস্কৃতিক ক্রিয়াকলাপ নিবিড়তর করতে এবং উপজাতিভুক্ত মানুষের নিজস্ব নৃত্যগীতকে এগিয়ে নিয়ে যেতে বদ্ধপরিকর। ১৯৯৬-৯৭ সালে তফসিলি উপজাতিভুক্ত মানুষদের সাংস্কৃতিক ক্রিয়াকলাপের জন্য ১৩.২০ লক্ষ টাকা বাজেট বরাদ্দ হয়েছিল। পশ্চিমবঙ্গ সরকার প্রতি বছর "গুণীজন সংবর্দ্ধনা" অনুষ্ঠানে উল্লেখযোগ্য আদিবাসী ব্যাক্তিদের কলা, সাহিত্য, হস্তশিল্প ইত্যাদিতে বিশেষ অবদানের জন্য শ্রদ্ধাজ্ঞাপন করছেন। উত্তরবঙ্গের অধিবাসী বিশেষত তফসিলি জাতিভুক্ত রাজবংশীদের ভাওয়াইয়া গানের একটি উচ্চ ঐতিহ্য আছে। পশ্চিমবঙ্গ সরকার এটাকে মর্যাদা দিয়েছেন এবং ১৯৮৮-৮৯ সাল থেকে ব্লক ও রাজ্যস্তরে ভাওয়াইয়া সঙ্গীত প্রতিযোগিতা শুরু করেছেন। তফসিলি জাতি ও উপজাতিদের সাংস্কৃতিক কার্যকলাপের উৎসাহপ্রদান বিচ্ছিন্নতাবাদী কার্যকলাপ ও চিন্তাধারা প্রতিরোধ করতে সফল হয়েছে।

তফসিলি জতি ও উপজাতি অধ্যুষিত এলাকাগুলি সাধারণত প্রত্যন্ত অঞ্চলে হয় এবং রাজপথগুলির সঙ্গে সংযোগ কম থাকে। পূর্ত বিভাগ এবং জেলা পরিষদগুলি তাদের নিজস্ব বাজেট বরাদ্দের বাইরে ঐ সমস্ত অঞ্চলে রাস্তা, সেতু এবং কালভার্ট তৈরির কাজে রত

রয়েছে। কিন্তু আরও বেশি কাজ প্রয়োজন। তফসিলি জাতি ও আদিবাসী কল্যাণ বিভাগ যে তফসিলি জাতি ও আদিবাসী প্রধান অঞ্চলে রাস্তা, সেতু ও কালভার্ট নির্মাণ, ক্ষুদ্র সেচ পরিকল্পনা, গ্রামীণ বৈদ্যুতিকরণের সুবিধার প্রসারণ, গ্রামীণ গৃহনির্মাণ পরিকল্পনা, বিশুদ্ধ পানীয় জলের উৎসের ব্যবস্থা করা, স্থাবর সম্পত্তির সংস্কার, পুনঃ সংস্কার, রক্ষণাবেক্ষণ ও সম্পূর্ণ ব্যবহারযোগ্য করার উদ্দেশ্যে বছরে বেশ কয়েক কোটি টাকা ব্যয় করে থাকে।

তফসিলি জাতি ও আদিবাসী কল্যাণ বিভাগ চাকুরিতে নিয়োগ এবং শিক্ষা প্রতিষ্ঠানগুলিতে ভর্তির বিষয়ে সংরক্ষণের ব্যবস্থাকে কঠোরভাবে কার্যকর করছে এবং এর ফলে সরকারি, আধা সরকারি চাকুরিগুলিতে তফসিলি জাতি ও উপজাতি প্রতিনিধিত্ব উল্লেখযোগ্যভাবে বৃদ্ধি পেয়েছে। এখানে যথাযথভাবে উল্লেখ করা যায় যে সারা ভারতবর্ষব্যাপী তফসিলি জাতি ও উপজাতিদের জন্য এই আসায় সংবিধান বিশেষ ব্যয় ও সুযোগ সুবিধার ব্যবস্থা করেছে যে এই ধরনের বিশেষ সুবিধা পেলে একটি নির্দিষ্ট সময় অন্তে এইসব মানুষদের সামাজিক ও শিক্ষাগত অনগ্রসরতা বিলুপ্ত হবে এবং এরা মোটামুটিভাবে অন্যান্যদের সমান স্তরে উঠে আসতে পারবে। তারপর আর এই ধরনের সংরক্ষণমূলক প্রভেদ সৃষ্টি করার কোনও প্রয়োজন থাকবে না। কিন্তু ভারত সরকার কর্তৃক অনুসৃত নীতি এই ধরনের অনগ্রসরতা কাটিয়ে ওঠার কোনও সময়সীমা নির্দেশক কর্মসূচির ইঙ্গিত দেয় না এবং তারফলে এই অনগ্রসরতা দশকের পর দশক ধরে চলছে এবং কেউই জানেনা যে অন্য মানুষদের সাপেক্ষে সমাজের কিছু অংশের মানুষের সামাজিক এবং শিক্ষাগত অনগ্রসরতা কবে কাটবে। সারা ভারতের পশ্চাৎপটে পশ্চিমবঙ্গ এবং অন্যান্য রাজ্য তফসিলী জাতি উপজাতি কল্যাণে রত রয়েছে। কেন্দ্রীয় পোষকতাপ্রাপ্ত কর্মপ্রকল্পগুলি যেমন কেন্দ্রীয় ছাত্রাবাস নির্মাণ, পরিবারকেন্দ্রিক অর্থনৈতিক কর্মপ্রকল্পে ভর্তুকি প্রদান ইত্যাদি ছাড়াও রাজ্য সরকার শিক্ষার উন্নতি বিশেষতঃ প্রাথমিক ও মাধ্যমিক স্তরে শিক্ষাবিস্তার গণসাক্ষরতা, দেশীয় এবং লোকসংস্কৃতির উন্নতি, রাস্তা, সেতু এবং কালভার্ট তৈরির মতো বিভিন্ন পরিকাঠামো গঠন ইত্যাদি কাজে গভীরভাবে নিযুক্ত আছেন।

বাংলায় উচ্চ সামাজিক এবং সাংস্কৃতিক ঐতিহ্যে জাতিবিচারের ভিত্তিতে অস্পৃশ্যতার মতো কোনও সামাজিক ব্যাধির স্থান নেই। যাই হোক, পশ্চিমবঙ্গ সরকার সতর্ক প্রহরায় রয়েছেন যাতে এ ধরনের সামাজিক ব্যাধির কোনও চিহ্ন এখানকার মাটিতে না থাকে। ভূমিসংস্কার রূপায়িত হওয়ার পরে ভূমিহীন তফসিলি জাতি ও উপজাতিদের বড় যে অংশটি কর্ষণযোগ্য ও বাস্তুজমিব পাট্টা পেয়েছিলেন তারা শিক্ষা ও সংস্কৃতির উচ্চ স্তরে আসবার মতো আত্মবিশ্বাস অর্জন করতে সফল হয়েছেন। এ ধরনের আত্মবিশ্বাস ভারতের বেশির ভাগ রাজ্যেই একটি দুর্লভ বস্তু এবং এটি আগামী বছরগুলিতে সামাজিক ও শিক্ষাগত অনগ্রসরতা কাটিয়ে ওঠা নিশ্চিত করবে। এইজন্য পশ্চিমবঙ্গ সরকার বস্তুগত দিক থেকে ভারত সরকারের কাছ থেকে বিশেষ সাহায্য আশা করে।

এই কথা বলে আমি বাজেট বরাদ্দ সভার বিবেচনা এবং অনুমোদনের জন্য পেশ করছি।

## DEMAND No. 42

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 1,62,62,94,000 be granted for expenditure under Demand No. 42, Major Head : "2235—Social Security and Welfare (Social Welfare)" and "4235—Capital Outlay on Social Security and Welfare (Social Welfare)" during the next financial year.

(This is inclusive of a total sum of Rs. 54,15,00,000 already voted on account)

Printed Budget Speech of Shri Biswanath Choudhury on Demand Nos. 42 & 43 laid on the Table was taken as read.

মহামান্য রাজ্যপালের সুপারিশক্রমে আমি ৪২ নং অভিযাচনের অর্ন্তগত "২২৩৫—সোশ্যাল সিকিউরিটি অ্যান্ড ওয়েলফেয়ার (সোশ্যাল ওয়েলফেয়ার)" খাতে ১৬০,১২,৯৪,০০০/- (একশ ষাট কোটি বারো লক্ষ চুরানব্বই হাজার) টাকা এবং ৪৩ নং অভিযাচনের অন্তর্গত "২২৩৬—নিউট্রিশন" খাতে ১৪,৮৭,৭৫,০০০/- (চৌদ্দ কোটি সাতাশি লক্ষ পঁচাত্তর হাজার) টাকা ব্যয় বাবদ অনুমোদনের জন্য উপস্থাপিত করছি। এর মধ্যে ভোট-অন-অ্যাকাউন্ট খাতে মঞ্জুরীকৃত যথাক্রমে যে ৫৩,৩৫,০০,০০০ (তিপান্ন কোটি পঁয়ত্রিশ লক্ষ) টাকা ও ৫,০০,০০,০০০ (পাঁচ কোটি) টাকা অন্তর্গত। মোট ব্যয়-বরাদ্দের মধ্যে সমাজ কল্যাণ বিভাগের জন্য ৪২ নং অভিযাচনের অন্তর্গত "২২৩৫—সোশ্যাল সিকিউরিটি অ্যান্ড ওয়েলফেয়ার" খাতে প্রস্তাবিত ৯৯,৮১,৮৮,০০০ (নিরানব্বই কোটি একাশি লক্ষ অষ্টআশি হাজার) টাকা এবং ৪৩ নং অভিযাচনের অন্তর্গত "২২৩৬—নিউট্রিশন খাতে প্রস্তাবিত ১৪,৭৭,০০,০০০ (চৌদ্দ কোটি সাতাত্তর লক্ষ) টাকা এবং বাকি টাকা অন্য কয়েকটি বিভাগের জন্য প্রস্তাবিত। এই সম্পর্কে বিস্তারিত বিবরণ ১৯৯৭-৯৮ আর্থিক বছরের ১৯ নং বাজেট সংক্রান্ত প্রকাশনে দেওয়া আছে।

সমাজ কল্যাণ বিভাগের কর্ম ধারা মূলত সমাজের দুর্বলতর শ্রেণীর মানুষের সেবাকেন্দ্রিক ফলে শিশু, নারী প্রতিবন্ধী, বৃদ্ধ-বৃদ্ধা, অক্ষম এবং দুঃস্থ, প্রাক্তন সেনা, মাদকাশক্ত, পথ শিশু এবং নিষিদ্ধপল্লীর শিশুর ন্যায় বিশেষ প্রতিকূল পরিস্থিতির সম্মুখীন শিশুদের কল্যাণে বিভিন্ন প্রকল্প রূপায়ণে দায়বদ্ধ। সীমিত আর্থিক বরাদ্দ সত্ত্বেও এই বিভাগ বিভিন্ন কল্যাণ প্রকল্প সার্থকভাবে রূপায়ণ করে চলেছে। স্বাভাবিকভাবেই স্বল্পসংখ্যক নুতন প্রকল্প প্রস্তাব করা সম্ভব হয়েছে। বর্তমান প্রস্তাবে বেশিরভাগ চালু প্রকল্প স্থান পেয়েছে।

এই বিভাগে কর্মধারার অন্তর্ভুক্ত বিভিন্ন চালু প্রকল্প রূপায়ণের এবং সাফল্যের বিবরণ মাননীয় সদস্যবৃন্দের অবগতির জন্য পেশ করছি।

(ক) **নারী কল্যাণ :** নারী জনসংখ্যার প্রায় বেশ কিছু অংশ এখনও আর্থ সামাজিক শোষণ, লিঙ্গ বৈষম্য এবং অন্যান্য সামাজিক অবিচার ও অভিশাপের শিকার, আর্থিক সীমাবদ্ধতা

সত্ত্বেও এই বিভাগ বিশেষতঃ সমাজের দুর্বলতর শ্রেণী নারীর আর্থ সামাজিক উন্নতি এবং শক্তি অর্জনে বিভিন্ন কল্যাণ প্রকল্প গ্রহণ করেছে।

১। **পণ প্রথা নিবারণ ঃ** সুপ্রাচীন সামাজিক পাপ পণপ্রথা নিবারণ কল্পে এই রাজ্যে ১৯৬১ সালে যৌতুক প্রতিরোধ আইন চালু হয়েছে। এই আইন প্রয়োগে দায়িত্ববদ্ধ সমাজ কল্যাণ বিভাগ প্রতি জেলার জেলা সমাজ কল্যাণ আধিকারিককে যৌতুক প্রতিষেধ আধিকারিক হিসাবে ঘোষণা করেছে এবং প্রতিটি জেলার জেলান্তর উপদেষ্টা সমিতি গঠন করেছে। সচেতনা সৃষ্টির লক্ষে যৌতুক প্রতিরোধ আইন বাংলায় অনুবাদ করে যথেষ্ট সংখ্যায় প্রচারিত হয়েছে। এবং সারা রাজ্যে বিভিন্ন স্থানীয় সংস্থা ও স্বেচ্ছাসেবী সংগঠনের সাহায্যে সচেতনা সৃষ্টিকারী কর্মসূচি নেওয়া হয়েছে।

২। **কর্মরতা মহিলা আবাস ঃ** স্বল্প আয়ের কর্মরতা মহিলাদের বাসস্থানের সমস্যা সমাধানের লক্ষ্যে কেন্দ্রীয় সরকারের আর্থিক সহায়তায় কর্মরতা মহিলা আবাস নির্মাণ প্রকল্প গ্রহণ করা হয়েছে। প্রকল্পটি পুরসভা, পঞ্চায়েত এবং স্বেচ্ছাসেবী সংগঠনের মাধ্যমে রূপায়ণযোগ্য, বর্তমানে সারা রাজ্যে চালু আবাসের সংখ্যা ১৫টি এবং নির্মীয়মান আবাসের সংখ্যা ১৭টি।

৩। **স্বল্পকালীন আবাস ঃ** স্বেচ্ছাসেবী প্রতিষ্ঠানের মাধ্যমে নৈতিক বিপদগ্রস্ত এবং পারিবারিক সমস্যার সম্মুখীন বালিকা ও মহিলাদের কল্যাণে পরিচালিত এইসব আবাসে আশ্রয়, শিক্ষা, বৃত্তিমূলক প্রশিক্ষণ ও পরামর্শদানের ব্যবস্থা আছে। বর্তমানে চালু ৩১টি আবাসের প্রায় ৯০০ জন বালিকা ও মহিলা উপকৃত হচ্ছেন।

৪। **কল্যাণ আবাস ঃ** দুঃস্থ মহিলা ও বালিকাদের সুরক্ষা ও নিরাপত্তার জন্য কল্যাণ আবাস পরিচালিত। এই আবাসে খাদ্য, বাসস্থান, শিক্ষা, বৃত্তিমূলক শিক্ষা ও বিনোদনের বন্দোবস্ত আছে। এদের পুনর্বাসনের জন্য বিভিন্ন পদের ও প্রশিক্ষণের আসন সংরক্ষণ করা হয়েছে।

অন্যান্য বছরের মতো এ বছরেও যোগ্য আবাসিকরা সুসংহত শিশু বিকাশ সেবা প্রকল্পে অঙ্গনওয়াড়ি কর্মী ও সহায়িকা পদে নিযুক্ত হয়েছেন এবং সংরক্ষিত আসনে নার্সিং প্রশিক্ষণে নির্বাচিত হয়েছেন। এছাড়া সমাজ কল্যাণ অধিকারের অধীনে চতুর্থ শ্রেণীর কর্মচারী হিসাবে এদের নিযুক্তি এক নিয়মিত প্রথা। এ পর্যন্ত ১,১৩১ জন মহিলা আবাসিক এভাবে উপকৃত হয়েছেন, ১৬৩ জন নার্সিং প্রশিক্ষণ নিচ্ছেন এবং প্রায় ১০০ জনের বিবাহের বন্দোবস্ত করা হয়েছে।

৫। **নোরার্ড ঃ** দুঃস্থ মহিলাদের বৃত্তিমূলক প্রশিক্ষণের মাধ্যমে উপার্জনক্ষম করে তোলার জন্য নোরার্ড প্রকল্প চালু আছে। এ পর্যন্ত ৪০টি প্রকল্পর রূপায়ণ মাধ্যমে প্রায় ২,০০০ দুঃস্থ মহিলা উপকৃত হয়েছেন। এ বছর এই বিভাগ ১৩টি প্রকল্প সুপারিশ করে কেন্দ্রীয় সরকারের কাছে পাঠিয়েছেন। এই প্রকল্পগুলি স্বেচ্ছাসেবী সংগঠনগুলির দ্বারা পরিচালিত হচ্ছে।

৬। **স্টেপ ঃ** বৃত্তিমূলক প্রশিক্ষণ এবং স্বনিযুক্তির সহায়তার লক্ষ্যে এই প্রকল্প রূপায়িত

হচ্ছে। **দুইটি** স্বেচ্ছাসেবী সংগঠনের মাধ্যমের রূপায়িত রেশম সুতা তৈরি এবং গোপালন ও দোহ **প্রকল্পে** প্রায় ৩,০০০ মহিলা উপকৃত হচ্ছেন।

৭। **পশ্চিমবঙ্গ মহিলা আয়োগ ঃ** ১৯৯২ সালের নভেম্বর মাস থেকে পশ্চিমবঙ্গ মহিলা আয়োগ এরাজ্যে চালু আছে, সংবিধানে স্বীকৃত নারীর অধিকার সংক্রান্ত বিষয় অনুসন্ধান ও পরীক্ষা করা এবং রাজ্য সরকারের কাছে এ বিষয়ে প্রয়োজনীয় পরামর্শ ও সুপারিশ করা এই আয়োগের কার্যাবলির অন্তর্ভুক্ত। এ পর্যন্ত এই বিভাগ মহিলা অয়োগকে প্রায় ৪০ লক্ষ টাকা অনুদান দিয়েছেন, ১০ নং রেনী পার্ক, কলকাতা-১৯ এই ঠিকানায় মহিলা আয়োগের দপ্তর অবস্থিত।

৮। **মহিলা বিকাশ নিগম ঃ** নারী সমাজের আর্থিক বিকাশে পশ্চিমবঙ্গ মহিলা বিকাশ নিগম গঠন এক উল্লেখযোগ্য পদক্ষেপ। কলকাতার লবণহ্রদে অবস্থিত এই নিগম দুঃস্থ মহিলাদের স্বাবলম্বী করার লক্ষ্যে কাজ শুরু করেছে। প্রাথমিক পর্যায়ে ঐ নিগমকে মহিলা সমৃদ্ধি যোজনা ও ইন্দিরা মহিলা যোজনা কর্মসূচি রূপায়ণের ও রাজ্য ও জেলাস্তরে সচেতনতা সৃষ্টির জন্য দায়িত্ব দেওয়া হয়েছে। এ পর্যন্ত ১০ লক্ষ ৬০ হাজার টাকা ঐ নিগমের জন্য খরচ করা হয়েছে।

৯। **বিধবা ভাতা ঃ** মাসিক মাথা পিছু ১০০ টাকা হারে ১০,৯০৩ জন দুঃস্থ বিধবাকে বিধবা ভাতা দেওয়া হচ্ছে। বরাদ্দের সীমাবদ্ধতা সত্ত্বেও প্রতি বছর প্রাপকের সংখ্যা বৃদ্ধির চেষ্টা করা হয় এবং ঐমতো এ বছরেও প্রাপকের সংখ্যা বৃদ্ধির প্রস্তাব আছে।

১০। **উন্নত চুলা প্রকল্প ঃ** গ্রামাঞ্চলে যেখানে জ্বালানি হিসাবে প্রধানত কাঠ ব্যবহৃত হয় সেখানে এই প্রকল্প রূপায়িত হয়। এ পর্যন্ত ৯ লক্ষাধিক উন্নত মানের চুলা নির্মিত হয়েছে।

১১। **মহিলা সমৃদ্ধি যোজনা ঃ** গ্রামাঞ্চলে মহিলাদের সঞ্চয়ের অভ্যাস ও সুযোগ বৃদ্ধির উদ্দেশ্যে ডাকঘরে হিসাব বই খোলার মাধ্যমে এই প্রকল্প রূপায়িত হয়। প্রায় ৫ লক্ষ হিসাব বই এ পর্যন্ত (২৮-২-৯৭) খোলা হয়েছে। এই কর্মসূচিকে জনপ্রিয় করে তোলার সর্বাত্মক চেষ্টা করা হচ্ছে।

১২। **তথ্য, শিক্ষা ও সংযোগ ঃ** বেতার, দূরদর্শন ইত্যাদি জনপ্রিয় প্রচার মাধ্যমের সাহায্যে গণচেতনা সৃষ্টির লক্ষ্যে নারী, শিশু ও প্রতিবন্ধী সম্পর্কিত তথ্যাদি প্রচার করার প্রয়োগ নেওয়া হচ্ছে। সুসংহত শিশু বিকাশ সেবা প্রকল্প এবং প্রতিবন্ধি সম্পর্কিত দুটি স্বল্প-দৈর্ঘ্যের (নয় মিনিটের) চলচ্চিত্র তৈরি করা হয়েছে। এগুলি নিয়মিত সময়ের ব্যবধানে দূরদর্শনে সম্প্রচারিত হচ্ছে।

নারী সংক্রান্ত বিভিন্ন আইন সম্বলিত "আমাদের আইন" নামক পুস্তিকাটি সহজবোধ্য বাংলা ভাষায় প্রকাশিত হয়েছে। আইনি সচেতনতা সৃষ্টির উদ্দেশ্যে এই পুস্তিকাগুলি ব্যাপক হারে বিলির বন্দোবস্ত করা হচ্ছে।

(খ) **শিশু কল্যাণ :** জাতীয় শ্রেষ্ঠ সম্পদ শিশু, তাই সমাজের এই দুর্বল অংশের কল্যাণে সমাজ কল্যাণ বিভাগ এদের জন্য বিভিন্ন আবাসিক ও অনাবাসিক প্রকল্প রূপায়ণ করেন, মাননীয় সদস্য বৃন্দের অবগতির জন্য কয়েকটি প্রকল্পের উল্লেখ করা হল :—

১। **সুসংহত শিশু বিকাশ সেবা প্রকল্প :** শিশু কল্যাণে এটি সর্ববৃহৎ ও সর্বাধিক উপযোগী প্রকল্প হিসাবে পরিগণিত। ২৭৫টি মঞ্জুরীকৃত প্রকল্পের মধ্যে ২০৩টি প্রকল্পে বর্তমানে ৩০,০০০ নিয়মিত কর্মচারী এবং ৬৫,০০০ জন স্বেচ্ছাসেবী মহিলাকর্মী নিযুক্ত আছেন। ২৪,৫০ লক্ষাধিক মা ও শিশু বিশেষত গর্ভবতী মহিলা, প্রসূতি ও ৬ বছর বয়স পর্যন্ত শিশুরা উপকৃত হচ্ছেন।

বর্তমান বৎসরে (১৯৯৬-৯৭) সুসংহত শিশু বিকাশ সেবা প্রকল্প রূপায়ণে গৃহীত গুরুত্বপূর্ণ কর্মধারা ও সাফল্যের বিবরণ নিম্নরূপ :

(১) ৭২টি কেন্দ্রীয় প্রকল্প চালু করার জন্য যে বিশেষ প্রচেষ্টা নেওয়া হয়েছে তাহল প্রকল্পের দপ্তর স্থাপন, নিয়মিত কর্মচারী ও স্বেচ্ছাকর্মী নিয়োগ, অঙ্গনওয়াড়ী কেন্দ্র নির্বাচন, খাদ্য মজুত ও পরিবহন ঠিকাদার। ডোকরা গোষ্ঠী নির্বাচন এবং স্বেচ্ছাকর্মীদের প্রশিক্ষণ ব্যবস্থা। ইতিমধ্যে কয়েকটি প্রকল্প চালু হয়ে গেছে। এছাড়া আরও ৮৭টি প্রকল্পের অনুমোদন রাজ্য সরকারের বিবেচনাধীন।

(২) বৈদেশিক সাহায্যপুষ্ট প্রকল্প স্থাপনে সামাজিক মুল্যায়ন সমাপ্ত এবং এই সংক্রান্ত প্রতিবেদন কেন্দ্রীয় সরকারের কাছে পাঠানো হয়েছে। প্রকল্প সূত্রায়ণ অগ্রগতির পথে।

(৩) যে ১৬টি চালু প্রকল্পের ব্যয়ভার রাজ্য সরকার বহন করেন সেগুলি কেন্দ্রীয় সরকারের প্রকল্পের অন্তর্ভুক্তি কেন্দ্রীয় সরকার অনুমোদন করেছেন।

(৪) গ্রামীণ উন্নয়ন, স্বাস্থ্য ও পরিবার কল্যাণ, জনশিক্ষা প্রসার, বিদ্যালয় শিক্ষা ও জনস্বাস্থ্য কারিগরি বিভাগের কর্মধারার সাথে সুসংহত শিশু বিকাশ সেবা প্রকল্পের কর্মধারার কার্যকর সমন্বয় সাধনের প্রয়াস চলছে।

(৫) মহিলাদের সামাজিক ও অর্থনৈতিকভাবে ক্ষমতাশালী করার উদ্দেশ্যে ১৪টি ব্লকে (বাঁকুড়া জেলায় ৭টি ও পুরুলিয়া জেলায় ৭টি) ইন্দিরা মহিলা যোজনা রূপায়ণের উদ্যোগ নেওয়া হয়েছে।

(৬) **বয়ঃপ্রাপ্ত বালিকা প্রকল্প :** জলপাইগুড়ি, মালদা, মুর্শিদাবাদ, পুরুলিয়া এই চারটি জেলায় এই প্রকল্প চালু হয়েছে। ১১-১৫ বছরের বালিকাদের অঙ্গনওয়াড়ী কেন্দ্রে পরিপূরক পুষ্টি, ব্যক্তিগত স্বাস্থ্য বিধি ও পরিবেশ সংরক্ষণ বিষয়ে প্রশিক্ষণ দেওয়া হয়। ১৫-১৮ বছরের বালিকারাও বৃত্তিমূলক প্রশিক্ষণ ও পরিপূরক পুষ্টি পেয়ে থাকেন।

(৭) গ্রাম পঞ্চায়েতগুলি অঙ্গনওয়াড়ি কেন্দ্র নির্মাণে সক্রিয় সহযোগিতা নিচ্ছেন, এজন্য ২৮,০০০ টাকা কেন্দ্রীয় সরকারের সাহায্য পাওয়া যায়। এবং গ্রামীণ উন্নয়ন বিভাগের প্রকল্প

অনুযায়ী এবাবদ ৪২,০০০ টাকা সাহায্য পঞ্চায়েত মারফৎ পাওয়া যায়। মা ও শিশু সংক্রান্ত বিভিন্ন প্রকল্পগুলি ত্বরিত রূপায়ণে এই কেন্দ্রগুলি কাজ করবে।

(৮) গ্রামের মহিলাদের নিয়ে "ডোকরা গোষ্ঠী" গঠন করা হয়েছে। দক্ষিণ ২৪-পরগনায় বিষ্ণুপুর, হুগলির ধনেখালি এবং জাঙ্গীপাড়া এই তিনটি প্রকল্পের অঙ্গনওয়াড়ি কেন্দ্রে এরা খাদ্য সামগ্রী সরবরাহ করছেন।

(৯) নিষিদ্ধপল্লী এলাকায় চারটি স্বেচ্ছাসেবী সংগঠনের মাধ্যমে একটি সুসংহত শিশু বিকাশ প্রকল্প হাতে নেওয়া হয়েছে। একটি 'ক্রেশ' ও ঐ প্রকল্পের সাথে চালু করা হয়েছে।

আমি মাননীয় সদস্যদের আনন্দের সঙ্গে জানাচ্ছি যে, এই প্রকল্পটি অতি শীঘ্রই চালু হবে বলে আশা করা যায়।

২। **কিশোর-বিচার আইনের অধীন কল্যাণ আবাস ঃ** পশ্চিমবঙ্গে ১৯৮৭ সালের ২রা অক্টোবর থেকে কিশোর বিচার আইন, ১৯৮৬ বলবৎ হয়েছে। অপরাধী ও অবহেলিত নিরপরাধ শিশুরা এই আইনের আওতাভুক্ত। এই বিভাগ বিভিন্ন কল্যাণ আবাসের মাধ্যমে প্রায় ৪,১২৬ জন নিরপরাধ অবহেলিত শিশুর ভরণ-পোষণ, প্রাথমিক শিক্ষা, বৃত্তিমূলক প্রশিক্ষণ ও বিনোদন ইত্যাদির বন্দোবস্ত করেছে।

এদের পুনর্বাসনের লক্ষ্যে উৎপাদনমুখী শিক্ষাদানের জন্য এই সব আবাসে বন্দোবস্ত আছে। উদাহরণ স্বরূপ বলা যায় বারাসাতের 'কিশলয়' আবাসে স্টীলের আসবাবপত্র তৈরি ও ঝালাই-এর কর্মসূচি চালু আছে। 'কিশলয়' ও পুরুলিয়ার 'আনন্দমঠে' দুটি কারখানার কাজকর্ম সন্তোষজনক। কিশলয়ে সম্প্রতি একটি রেশম শিল্প সংক্রান্ত কর্মসূচি চালু করেছে।

মেদিনীপুরে বিদ্যাসাগর বালিকা ভবনে মাধ্যমিক মানে উন্নীত বিদ্যালয়টি ভালভাবেই চলছে এবং অন্যান্য বছরের মত এ বছরও কয়েকজন পরীক্ষার্থী মাধ্যমিক পরীক্ষা দিয়েছেন। কিশলয়ের প্রাথমিক বিদ্যালয়টি সন্তোষজনকভাবে পরিচালিত হচ্ছে।

বিভিন্ন কল্যাণ আবাসে স্থানাভাবজনিত সমস্যা সৃষ্টি হওয়ায় আবাসগুলির উন্নতিসাধন এবং নতুন গৃহনির্মাণের পদক্ষেপ গ্রহণ করা হয়েছে। মাননীয় সদস্যবৃন্দকে সানন্দে জানাচ্ছি যে বালুরঘাটে বালিকাবাসটির নির্মাণ সম্পন্ন হয়েছে এবং 'শুভায়ন, নামে এই আবাসটি ১৫-১-৯৬ থেকে নতুন ভবনে চলছে। কৃষ্ণনগরের ৫০ আসন বিশিষ্ট বালিকাবাসটির নির্মাণ সম্পন্ন হয়েছে এবং এটিও চলছে। লবণহ্রদে বালিকাবাসটির নির্মাণের কাজ অগ্রগতির পথে।

এই সব কল্যাণ আবাসের আবাসিকদের জন্য ক্রীড়া, বিনোদন, বৃত্তিশিক্ষা ও চিকিৎসার সুযোগ-বৃদ্ধির উদ্দেশ্যে কিশোর কল্যাণ তহবিল গঠিত হয়েছে। বর্তমান বছরে কিশোর বিচার আইনের আওতাভুক্ত কল্যাণ আবাসের আবাসিকদের প্রতিপালনের জন্য কেন্দ্রীয় সহায়তা সহ ১২৫ লক্ষ টাকা মঞ্জুর করা হয়েছে।

সমাজ কল্যাণ অধিকারের অন্তর্ভুক্ত চতুর্থ শ্রেণীর কর্মচারী এবং সুসংহত শিশু বিকাশ সেবা প্রকল্পে অংগনওয়াড়ী কর্মী ও সহায়িকা পদে আবাসিকদের পুনর্বাসনের জন্য সংরক্ষণের

বন্দোবস্ত আছে। এছাড়া প্রতিটি শিল্প-শিক্ষণ কেন্দ্রে (আই-টি-আই) একটি করে আসন এবং নার্সিং প্রশিক্ষণেও আসন সংরক্ষিত আছে। মাননীয় সদস্যবৃন্দকে আনন্দের সঙ্গে জানাচ্ছি যে এভাবে ১,২০৫ জন আবাসিক বালক ও বালিকাকে পুনর্বাসনের সুযোগ দেওয়া হয়েছে।

৩। **কিশোর কল্যাণ পর্ষদ ঃ** কিশোর বিষয় আইন মোতাবেক পাঁচটি কিশোর কল্যাণ পর্ষদ বর্তমানে সন্তোষজনকরূপে কাজ করছে। এই পর্ষদগুলির মাধ্যমে প্রায় ২,০০০ সংখ্যক মামলার নিষ্পত্তি হয়েছে এবং প্রায়, ২,৭৬৪ জন অবহেলিত নিরপরাধ বালক-বালিকাদের অভিভাবকের কাছে ফেরত পাঠানো হয়েছে। বাকিদের ভরণ-পোষণ ও শিক্ষা ও প্রশিক্ষণ ইত্যাদির জন্য কল্যাণ আবাসে রাখা হয়েছে।

আমি এখানে উল্লেখ করতে চাই যে আর্থিক সীমাবদ্ধতা সত্ত্বেও অন্য রাজ্য থেকে প্রেরিত এইড্স্ কিশোর কিশোরীদের জন্য এই বিভাগকে বাসস্থান, ভরণপোষণ, চিকিৎসা ও অন্যান্য প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করতে হয়েছে।

৪। **দুঃস্থ শিশুদের যত্ন ও সুরক্ষা প্রকল্পের অন্তর্ভুক্ত কল্যাণ আবাস ঃ** এই লম্পট কটেজ স্কিম নামে পরিচিত।

কেন্দ্রীয় সরকারের এই প্রকল্পটি ১৯৯২-৯৩ সাল থেকে রাজ্য সরকারে হস্তান্তরিত হয়েছে। তারপর থেকে আর্থিক সীমাবদ্ধতা সত্ত্বেও স্বেচ্ছাসেবি সংগঠনের সক্রিয় সহযোগিতার মাধ্যমে এই সমস্ত আবাসে প্রায় ৬,৯০০ জন দুঃস্থ শিশু প্রতিপালিত হচ্ছে। আবাসিকদের ভরণ-পোষণের মাথাপিছু মাসিক ব্যায় সীমা ২৪০ টাকা থেকে বাড়িয়ে ৪০০ টাকা করা হয়েছে। এই বৃদ্ধি ১-৩-১৯৯৬ থেকে বলবৎ করা হয়েছে। এই বাবদ বছরে প্রায় ১৯২ লক্ষ টাকা ব্যয় হচ্ছে।

৫। **বিশেষ প্রতিকূল পরিস্থিতির সম্মুখীন পথ শিশু ঃ** শিশু কল্যাণ এই বিভাগের কর্মধারার অন্তর্ভুক্ত বলেই কলকাতার পথশিশু এই বিভাগের কর্মধারায় অন্তর্ভুক্ত হয়েছে।

সমাজের মূলস্রোতে অন্তর্ভুক্তির লক্ষ্যে এই শিশুদের জন্য কেন্দ্রীয় সরকারের আর্থিক সহযোগিতায় একটি কল্যাণ প্রকল্প চালু হয়েছে। ২৪টি স্বেচ্ছাসেবি সংস্থা দ্বারা পরিচালিত এই প্রকল্পের মাধ্যমে বছরে প্রায় ৭,০০০ জন পথশিশু উপকৃত হচ্ছে। এদের পরিপূরক পুষ্টি, প্রাথমিক স্বাস্থ্য পরিষেবা ও বৃত্তিমূলক প্রশিক্ষণ দেওয়া হয়। পরিবারের সঙ্গে যোগসূত্র স্থাপন ও পেশাগত পরামর্শদানের বিশেষ ব্যবস্থা নেওয়া হয়।

গত ৫ বছর যাবৎ ক্রীড়া বিভাগের সহযোগিতা এদের মধ্যে বিপুল উৎসাহ ও উদ্দীপনার সৃষ্টি করেছে। যোগদানকারী শিশুদের পোষাক ও টিফিন দেওয়া হয়। এ বছর ঐ বার্ষিক ক্রীড়া ৪-৩-৯৭ তারিখে অনুষ্ঠিত হয়েছে।

**যৌনকর্মীদের সন্তান-সন্ততি ঃ** এই শ্রেণীর শিশুদের বিশেষ যত্ন ও সুরক্ষার প্রয়োজন। এজন্য স্বল্প সংখ্যক হলেও এদের জন্য কয়েকটি শিশু রক্ষণাগার চালু আছে। এই এলাকার কন্যা শিশুরা অত্যন্ত বিপন্ন পরিস্থিতির সম্মুখীন। তাই একটি স্বেচ্ছাসেবী সংগঠনের মাধ্যমে

২৫ আসন বিশিষ্ট একটি আবাস এদের প্রতিপালন ও শিক্ষার জন্য চালু আছে, যাতে বিনা বাধায় এরা সমাজের মূলস্রোতে ফিরে আসতে পারে।

(গ) **প্রতিবন্ধী কল্যাণ** ঃ দৃষ্টিহীন, মূখবধির, অস্থি-সংক্রান্ত ও মানসিক প্রতিবন্ধীদের কল্যাণে এই বিভাগ বিভিন্ন প্রকল্প রূপায়ণ করে। এর মধ্যে উল্লেখযোগ্য হল—

১। **প্রতিবন্ধীদের সহায়ক যন্ত্র ও কৃত্রিম অঙ্গ-প্রত্যঙ্গ** ঃ পশ্চিমবঙ্গের বিভিন্ন জেলায় এ পর্যন্ত অনুষ্ঠিত ১৬৩ শিবিরের মাধ্যমে ২২,২১৯ জন প্রতিবন্ধীকে এ জাতীয় সুবিধা দেওয়া হয়েছে।

২। **আর্থিক পুনর্বাসন প্রকল্প** ঃ এই প্রকল্পে সাধারণত প্রাপ্ত বয়স্ক প্রতিবন্ধীকে ১,০০০ টাকার এককালীন অনুদান দেওয়া হয়, যাতে সে প্রয়োজনে ছোট-ব্যবসার উপযোগী সরঞ্জাম কিনতে পারে। এ পর্যন্ত ১৪,৮৯২ জন প্রতিবন্ধী এই প্রকল্পের মাধ্যমে উপকৃত হয়েছেন।

৩। **জেলা পুনর্বাসন কেন্দ্র** ঃ এই কেন্দ্রের মাধ্যমে প্রতিবন্ধীদের পুনর্বাসন ও চিকিৎসার লক্ষ্যে মেদিনীপুর জেলায় আটটি ব্লকে কেন্দ্রীয় সরকারের আর্থিক সহায়তায় কর্মসূচি চালু আছে।

৪। **সফল প্রতিবন্ধী কর্মী ও তাদের নিয়োগকর্তাদের জন্য রাজ্য পুরস্কার** ঃ প্রতিবন্ধকতা সত্ত্বেও নিজ পেশায় সফল ১৪ জন প্রতিবন্ধীকে গত বিশ্ব-প্রতিবন্ধী দিবসে পুরস্কৃত করা হয়। পুরস্কার বিতরণ করেন পশ্চিমবঙ্গের মাননীয় রাজ্যপাল মহোদয়।

৫। **প্রতিবন্ধী ছাত্র-ছাত্রীদের বৃত্তি প্রকল্প** ঃ অষ্টম শ্রেণী পর্যন্ত পাঠরত প্রতিবন্ধী ছাত্র-ছাত্রীদের মাথাপিছু মাসিক ৬০ টাকা হারে বৃত্তি দেওয়া হয়। ঐ পর্যন্ত ১৯,৮৪৫ জন প্রতিবন্ধী ছাত্র-ছাত্রী এই প্রকল্পের মাধ্যমে উপকৃত হয়েছেন।

৬। **অক্ষম ভাতা** ঃ অক্ষম ও অসহায় প্রতিবন্ধীদের মাসিক মাথাপিছু ১০০ টাকা হারে এই ভাতা দেওয়া হয়। বর্তমানে ৬,৭০৮ জন প্রতিবন্ধী এই ভাতা পাচ্ছেন। প্রাপকের সংখ্যা বৃদ্ধির জন্য চেষ্টা করা হচ্ছে।

৭। **অন্যান্য** ঃ প্রতিবন্ধীদের সেবায় পেশাগত দক্ষতা নিয়োজনের উদ্দেশ্যে সার্ক (SAARC) স্বেচ্ছাসেবী সংস্থার সাহায্য নেওয়া হয়েছে। এরা রায়গঞ্জের মূক ও বধির বিদ্যালয়ের শিশুদের শিক্ষাদানে সহায়তা করেছেন। বিশেষতঃ গ্রামীণ এলাকায় সমাজভিত্তিক পুনর্বাসন ও সমর্পিত শিক্ষা প্রকল্পের রূপায়ণে এই দপ্তর থেকে অনুদান মঞ্জুরির মাধ্যমে বিশিষ্ট স্বেচ্ছাসেবী প্রতিষ্ঠানসমূহকে উৎসাহিত করা হয়েছে।

৮। **প্রতিবন্ধীদের পরিচিতিপত্র মুদ্রণ** ঃ গত কয়েক বৎসর যাবৎ প্রতিবন্ধীদের পরিচিতিপত্র প্রদান ব্যবস্থা চালু রয়েছে। এ পর্যন্ত যোগ্য প্রতিবন্ধীদের এক লক্ষেরও বেশি পরিচিতি পত্র প্রদান করা হয়েছে। রাজ্যের সকল প্রতিবন্ধীকে অনতিবিলম্বে পরিচিতিপত্র প্রদানে সর্বাত্মক উদ্যোগ গ্রহণের প্রয়োজন অনুভূত হওয়ায় যথেষ্ট সংখ্যক পরিচিতিপত্র মুদ্রণের জন্য বরাদ্দের প্রস্তাব করা হয়েছে।

৯। **প্রাথমিক পর্যায়ে প্রতিবন্ধকতা নিরূপণের প্রশিক্ষণ ঃ** জনসংখ্যা বৃদ্ধির সাথে সাথে প্রতিবন্ধকতার সমস্যা বেড়ে চলেছে। প্রতিবন্ধকতা নিবারণে প্রতিবন্ধীত্বের প্রাথমিক লক্ষণ এবং প্রয়োজনীয় সতর্কতা সম্বন্ধে সচেতনতা প্রয়াস অগ্রাধিকারের ভিত্তিতে গ্রহণ করা দরকার। এজন্য ৫০,০০০ টাকা বরাদ্দের প্রস্তাব রাখা হয়েছে।

(ঘ) **বৃদ্ধ ও অশক্ত কল্যাণ ঃ** এই বিভাগ বৃদ্ধ ও অশক্তদের কল্যাণে দায়বদ্ধ। তাই এদের জন্য কিছু কিছু কল্যাণ প্রকল্প চালু করা হয়েছে। যেমন—

১। **বার্ধক্য ভাতা ঃ** ৫৫ বৎসরের বেশি বয়সের দুঃস্থ ও অসহায় বৃদ্ধ ও বৃদ্ধাদের মাথাপিছু মাসিক ১০০ টাকা হারে বার্ধক্য ভাতা দেওয়া হয়। বর্তমানে ৩৩১৮ জন বৃদ্ধ ও বৃদ্ধা এই ভাতা পাচ্ছেন। আর্থিক সীমাবদ্ধতা সত্ত্বেও প্রতি বছর এই সুযোগ প্রসারণের প্রয়াস চলছে।

২। **বৃদ্ধাবাস ঃ** এই বিভাগের পরিচালনায় তিনটি বৃদ্ধাবাস আছে। বৃদ্ধ স্বাধীনতা সংগ্রামীদের জন্য ৬০ আসন বিশিষ্ট ও অসহায় বৃদ্ধ ও বৃদ্ধাদের যথাক্রমে ৩০ ও ২৫ আসন বিশিষ্ট আবাসগুলি দক্ষিণ গড়িয়ায় অবস্থিত।

এছাড়া কেন্দ্রীয় সরকারের আর্থিক সহযোগিতায় ও এই বিভাগের সুপারিশক্রমে মঞ্জুরীকৃত বৃদ্ধাবাসগুলি স্বেচ্ছাসেবী সংগঠন দ্বারা পরিচালিত হয়।

৩। **অন্যান্য ঃ** এই দপ্তরের সুপারিশক্রমে ও কেন্দ্রীয় সরকারের আর্থিক সহায়তায় স্বেচ্ছাসেবী সংগঠন পরিচালিত ডে কেয়ার সেন্টার ও ভ্রাম্যমান চিকিৎসাকেন্দ্রগুলি চালু আছে।

(ঙ) **চক্রচর কল্যাণ ঃ**

১। **চক্রচর কল্যাণ ঃ** ভিক্ষাবৃত্তি ও ভবঘুরেমি নিবারণকল্পে ১৯৪৩ সালের বঙ্গীয় চক্রচর আইন অনুযায়ী চক্রচর আবাস পরিচালিত হয়। এ ধরনের ১০টি আবাসে প্রায় ২০০০ চক্রচর প্রতিপালিত হচ্ছে। এদের প্রতিপালন, চিকিৎসা এবং পুনর্বাসনের উদ্দেশ্যে মুদ্রণ, পাপোস তৈরি ও তাঁত ইত্যাদি বিভিন্ন বৃত্তিমূলক প্রশিক্ষণ বাবদ বার্ষিক ব্যয়ের পরিমাণ প্রায় ২২০ লক্ষ টাকা। মাননীয় সদস্যগণ জেনে আনন্দিত হবেন যে কেন্দ্রের আর্থিক সাহায্যে ৩.১৪ লক্ষ টাকা ব্যায়ে সাময়িক ভবঘুরে আবাসে চীনা মাটির দ্রব্য প্রস্তুতকেন্দ্র সম্প্রতি চালু হয়েছে।

বেলেঘাটায় অবস্থিত কুষ্ঠ রোগগ্রস্ত ভবঘুরেদের আবাসের প্রসারণের কাজে অগ্রগতি হচ্ছে।

২। শিশুদের ভিক্ষাবৃত্তি ও ভবঘুরেমি উচ্ছেদ প্রকল্প ঃ—শিশুদের ভিক্ষাবৃত্তি ও ভবঘুরেমি উচ্ছেদকল্পে ৬টি কেন্দ্রে প্রায় ৩০০ জন শিশুকে আসবাব নির্মাণ, বই বাঁধাই, পুতুল এবং পোষাক তৈরির প্রশিক্ষণ দেওয়া হয়। এছাড়া দৈনিক এক বেলার আহার ও প্রথা বহির্ভূত প্রাথমিক শিক্ষার বন্দোবস্ত আছে।

৩। ভিক্ষাবৃত্তি নিবারণ প্রকল্প—১৯৯৪-৯৫ আর্থিক বছর থেকে কেন্দ্রীয় সরকার এই নতুন প্রকল্পটি চালু করেছে রাজ্য সরকার কর্তৃক প্রস্তাবিত চারটি প্রকল্প প্রস্তাব কেন্দ্রীয় সরকার নিম্নোক্ত বিষয়ে মঞ্জুর করেছে ঃ (১) ছাপাখানা, (২) চর্মজাত দ্রব্য উৎপাদন, (৩) চিনামাটির দ্রব্য প্রস্তুত ও (৪) কাঠের আসবাব তৈরি। সবগুলি প্রকল্প চালু হয়েছে।

(চ) মাদকাসক্তি নিবারণ ঃ বিগত কয়েক বৎসর যাবৎ যুবক-যুবতীদের মধ্যে মাদকাসক্তি উদ্বেগের বিষয় হয়ে দাঁড়িয়েছে। তাই ভারত সরকারের কল্যাণ মন্ত্রকের সহযোগিতায় এই বিভাগ মাদকাসক্তি নিবারণে যে প্রকল্পগুলি গ্রহণ করেছে তা হল ঃ (১) আসক্তি বিমোচন কেন্দ্র, (২) পরামর্শ দান কেন্দ্র ও (৩) সচেতনতা সৃষ্টির উদ্দেশ্যে প্রচার।

এই ক্ষেত্রে বিভিন্ন স্বেচ্ছাসেবী সংগঠন কাজ করে চলেছেন এবং বর্তমানে এ রাজ্যে ১০টি আসক্তি বিমোচন কেন্দ্র ও ৯টি পরামর্শ কেন্দ্র চালু আছে। বিভিন্ন স্বেচ্ছাসেবী সংগঠন কেন্দ্রীয় সরকারের সহায়তায় সচেতনতা সৃষ্টির প্রচার চালাচ্ছেন। এ পর্যন্ত ৫,০০০-এর বেশি মাদকাসক্ত উপকৃত হয়েছেন।

১৯৯৬-৯৭ সালে 'আন্তর্জাতিক মাদক বিরোধী দিবস' উদযাপনে এই বিভাগ ৪৭,০০০ টাকার স্বল্প অনুদান মঞ্জুর করেছেন। বর্তমান প্রস্তাবে গণচেতনা সৃষ্টি ও মাদকাসক্তিদের কল্যাণে আর্থিক বরাদ্দ রাখার প্রস্তাব রাখা হয়েছে।

(ছ) কল্যাণ কুটির ঃ দিঘার সমুদ্রতটে সমাজের দুর্বলতর শ্রেণীর মানুষের জন্য এই বিভাগ ৬টি কুটির পরিচালনা করেন। এই কুটিরগুলি স্বল্প আয়ী মানুষের কাছে আকর্ষণীয় হয়ে উঠেছে। পরিষেবার সুযোগ বৃদ্ধির জন্য প্রয়াস নেওয়া হচ্ছে। এ বছরে কুটির ভাড়া বাবদ ৩৩,২০০ টাকা আয় হয়েছে।

(জ) পশ্চিমবঙ্গ সমাজ কল্যাণ উপদেষ্টা পর্ষদ ঃ ১৯৫৪ সালে প্রতিষ্ঠিত পশ্চিমবঙ্গ সমাজকল্যাণ উপদেষ্টা পর্ষদ এ রাজ্যে দুঃস্থ শিশু ও নারীদের কল্যাণে বিভিন্ন প্রকল্প পরিচালনা করেছেন। ৪৬টি প্রকল্পের ১,৪২১টি ইউনিটের মাধ্যমে প্রায় ৫০,০০০ মহিলা ও শিশু উপকৃত হচ্ছেন। ৩৪—পরিবার ও শিশু কল্যাণ প্রকল্পে ১০০ আসন বিশিষ্ট একটি মহিলা দুঃস্থাবাস পরিচালনা করে। এই পর্ষদের জন্য রাজ্য সরকারের ব্যয় বছরে প্রায় ৩৬০ লক্ষ টাকা।

(ঝ) প্রাক্তন সৈনিক কল্যাণ ঃ প্রাক্তন সৈনিক কল্যাণও এই বিভাগের কর্মধারার অন্তর্ভুক্ত। রাজ্যস্তরে রাজ্য সৈনিক বোর্ড ও ৬টি জেলা সৈনিক বোর্ডের মাধ্যমে প্রাক্তন সৈনিকদের কল্যাণে বিভিন্ন প্রকল্প রূপায়িত হচ্ছে। এই উদ্দেশ্যে বিভাগীয় বার্ষিক ব্যয়ের পরিমাণ প্রায় ৬০ লক্ষ টাকা।

মাননীয় সদস্যবৃন্দকে জানাতে ভাল লাগছে যে বিপুল সংখ্যক স্বেচ্ছাসেবী সংগঠন সমাজে দুঃস্থ ও অবহেলিত মানুষের কল্যাণে এই বিভাগকে সাহায্য করতে এগিয়ে এসেছেন এবং এই বিভাগ এদের কল্যাণব্রতে উৎসাহ দেওয়ার জন্য আর্থিক অনুদান মঞ্জুর করেছেন।

মাননীয় অধ্যক্ষ মহোদয়, পরিশেষে বিধানসভার মাননীয় সদস্য, স্থানীয় সংস্থা সমূহের সদস্যবৃন্দি, স্বেচ্ছাসেবী সংগঠন ও অন্যান্যদের আপনার মাধ্যমে আমার অন্তরিক ধন্যবাদ ও কৃতজ্ঞতা জানাচ্ছি। এরা সরকারের বিভিন্ন কর্মসূচি পালন করে তুলতে এবং সমাজে অসহায় ও দুর্বলতর শ্রেণীর মানুষের উন্নতির লক্ষ্যে সহযোগিতার হাত বাড়িয়ে দিয়েছেন। আমি সুনিশ্চিত, সকলের সক্রিয় সহযোগিতায় আমাদের আরো অগ্রগতি হবে। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি এবং ১৯৯৭-৯৮ সালের জন্য ৪২ এবং ৪৩ নং অভিযাচনের অন্তর্ভুক্ত সম্পূর্ণ ব্যয় বরাদ্দ অনুমোদনের জন্য মাননীয় সদস্যদের কাছে অনুরোধ করছি।

## DEMAND No. 43

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 14,87,75,000 be granted for expenditure under Demand No. 43, Major Head : "2236—Nutrition", during the next financial year.

(This is inclusive of a total sum of Rs. 5,00,00,000 already voted on account) .

Printed Budget Speech of Shri Biswanath Chowdhury on Demand 43 laid on the Table was published along with Demand No. 42.

## DEMAND No. 44

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 1,23,44,00,000 be granted for expenditure under Demand No. 44, Major Head : "2245—Relief on account of Natural Calamities", during the next financial year.

(This is inclusive of a total sum of Rs. 49,38,00,000 already voted on account)

(Printed Budget Speech of Shri Satyaranjan Mahata on Demand No. 44 laid on the Table was taken as read.)

২) প্রসঙ্গত, সভার অবগতির জন্য জানাই যে, প্রস্তাবিত ব্যয় মঞ্জুরির মধ্যে, ত্রাণ দপ্তর ছাড়াও ত্রাণকার্যের সঙ্গে সংশ্লিষ্ট অন্যান্য কয়েকটি দপ্তরের অংশও রয়েছে। এ সম্পর্কে বিস্তারিত বিবরণ ১৯৯৭-১৯৯৮ আর্থিক বৎসরের ১৯ সংখ্যক বাজেট প্রকাশনের যে বাজেট বই সভার কাছে পেশ করা হয়েছে, তাতে লিপিবদ্ধ আছে।

৩) মাননীয় অধ্যক্ষ মহাশয়,

মাননীয় সদস্যদের দৃষ্টি আকর্ষণ করে বলি যে, মানুষ বিজ্ঞান ও প্রযুক্তি বিদ্যার বর্তমান যুগে বাস করেও প্রকৃতির ভয়ঙ্কর খেয়ালিপনার কাছে দর্শক মাত্র। পশ্চিমবঙ্গ এমন এক জায়গায় দাঁড়িয়ে আছে, যেখানে প্রতি বছরই এই রাজ্যকে বন্যা, খরা, ঘূর্ণিঝড় প্রভৃতি

বিধ্বংসী প্রাকৃতিক বিপর্যয়ের সম্মুখীন হতে হয়। তাই মানুষের কল্যাণে ত্রাণ ব্যবস্থার অপরিহার্য প্রয়োজনীয়তা রয়েছে।

৪) ১৯৯৬-৯৭ আর্থিক বৎসরে এই রাজ্যকে তিন পর্যায়ে বিধ্বংসী প্রাকৃতিক বিপর্যয়ের সম্মুখীন হতে হয়। এ কথা সকলেরই জানা যে, বর্ষা মরশুমে প্রচুর বৃষ্টি হওয়ার ফলে এবং এ রাজ্য ভৌগোলিক অবস্থানের দিক দিয়ে গঙ্গার গতিপথের শেষ পর্যায়ে অবস্থিত হওয়ার দরুন এবং কংসাবতী, দামোদর ও ময়ূরাক্ষী নদী ব্যবস্থার জন্য প্রতি বছরই বন্যা কবলিত হয়। কখনও কখনও ২৪ পরগনা ও মেদিনীপুর জেলার উপকূলবর্তী অঞ্চলের ঘূর্ণিঝড় ও প্রবল জলোচ্ছ্বাস এই বন্যার ভয়াবহতাকে বাড়িয়ে তোলে। ১৯৯৬ সালের জুলাই মাসে উত্তরবঙ্গে ধ্বস, ভূমিক্ষয় ও বন্যা দেখা দিয়েছিল, এরপর আগস্ট মাসের প্রথমভাগে দামোদর ও ময়ূরাক্ষী নদীর অববাহিকা অঞ্চলে অবস্থিত জেলাগুলি বন্যা কবলিত হয়ে পড়েছিল।

৫) ১৯৯৬ সালের ১১ জুলাই থেকে ১৮ই জুলাই পর্যন্ত দার্জিলিং, জলপাইগুড়ি, কুচবিহার ও দক্ষিণ দিনাজপুর জেলাগুলিতে প্রবল বৃষ্টিপাত হয়। ফলে প্রায় সব বড় নদীর জল চরম বিপদসীমা অতিক্রম করে যায় এবং ভয়াবহ বন্যা জেলাগুলির প্রভূত ক্ষতি করে। দার্জিলিং জেলার কালিম্পং মহকুমায় অনেক জায়গায় ধ্বস নামে। ফলস্বরূপ, জলপাইগুড়ি জেলার ১২টি ব্লকে প্রায় ৪.৩ লক্ষ মানুষ, কুচবিহার জেলার ১২টি ব্লকে ৪.৯ লক্ষ মানুষ এবং দক্ষিণ দিনাজপুর জেলার ৬টি ব্লকে ১.৫ লক্ষ মানুষ ক্ষতিগ্রস্ত হয়। কুচবিহার জেলায় ১১ জন মানুষ, জলপাইগুড়ি জেলায় ৬ জন মানুষ, দক্ষিণ দিনাজপুর জেলায় ৭ জন মানুষ ও দার্জ্জিলিং জেলায় ৬ জন মানুষ প্রাণ হারান। দার্জ্জিলিং জেলায় ২৯ জন মানুষ ও জলপাইগুড়ি জেলায় ২ জন মানুষ নিখোঁজ হয়েছিলেন।

৬) ১৯৯৬ সালের আগস্ট মাসের প্রথম ভাগে দামোদর ও ময়ূরাক্ষী নদীগুলির অববাহিকা অঞ্চলে প্রবল বৃষ্টিপাতের দরুন দ্বিতীয় পর্যায়ে বন্যা দেখা দেয়। একই সঙ্গে মাইথন, পাঞ্চেত ও তিলপাড়া জলাধারগুলি থেকে প্রচুর পরিমাণে জল ছাড়া হয়। ফলে মেদিনীপুর, হুগলি, বর্ধমান, মুর্শিদাবাদ ও নদীয়া জেলাগুলি ভয়ঙ্কর বন্যার কবলে পড়ে। মুর্শিদাবাদ জেলায় ৭ জন, নদীয়া ও হুগলি জেলায় ১ জন করে মানুষ মারা যান।

৭) ১৯৯৬ সালের আগস্ট মাসের শেষ সপ্তাহে ও সেপ্টেম্বর মাসের প্রথম সপ্তাহে উত্তর ভারতের রাজ্যগুলির অববাহিকা অঞ্চলে প্রবল বৃষ্টিপাত ও গঙ্গানদীর মারফৎ প্রচুর জল প্রবাহিত হওয়ার ফলে তৃতীয় পর্যায়ে অভূতপূর্ব বন্যা দেখা দেয়। ফলে মালদা ও মুর্শিদাবাদ জেলা দুটি এই ভয়াবহ বন্যার কবলে পড়ে। মুর্শিদাবাদ জেলায় ১৯টি ব্লকে ৪.৩২ লক্ষ লোক ও মালদা জেলায় ৯টি ব্লকে ৬.০২ লক্ষ লোক ক্ষতিগ্রস্ত হয়। মালদা জেলায় ২৫ জন মানুষ মারা যান।

৮) সীমিত আর্থিক ক্ষমতার মধ্যে রাজ্য সরকার যুদ্ধকালীন তৎপরতায় তার সর্বশক্তি দিয়ে এই বিপর্যয়ের মোকাবিলা করে। বন্যা কবলিত জেলাগুলিতে জিলা পরিষদ, পঞ্চায়েত সমিতি ও গ্রাম পঞ্চায়েতের নির্বাচিত প্রতিনিধিগণ এবং জেলার সরকারি কর্মীবৃন্দের সমবেত চেষ্টায় ত্রাণ ও উদ্ধার কার্য চালানো হয়। ১০৫৭ ত্রাণ শিবিরে ৪.৬ লক্ষের অধিক

মানুষকে আশ্রয় দেওয়া হয়। মালদা জেলায় ত্রাণ ও উদ্ধার কার্যে সেনাবাহিনীকেও কাজে লাগানো হয়।

৯) এই বন্যা সম্বন্ধে একটি স্মারকলিপি "ফ্লাডস ইন ওয়েস্টবেঙ্গল ইন ১৯৯৬" প্রস্তুত করা হয় ও তা ১৯৯৬ সালের সেপ্টেম্বর মাসে ভারত সরকারের কাছে পেশ করা হয়। তাতে বন্যার প্রাথমিক ক্ষয়ক্ষতির বিবরণ ও পুনর্গঠনের জন্য প্রয়োজনীয় অর্থের পরিমাণ তুলে ধরা হয়। ১৯৯৬ সালের ২৪শে সেপ্টেম্বর থেকে ২৬শে সেপ্টেম্বর অবধি এক কেন্দ্রীয় পর্যবেক্ষক দল অত্যধিক বন্যাকবলিত জেলাগুলি পরিদর্শন করেন। বন্যায় প্রায় ৪১৮ কোটি টাকার ক্ষয়ক্ষতি হয়েছিল এবং ৩০৯ কোটি টাকার অতিরিক্ত সাহায্যের কথাও মেমোর‍্যান্ডামে উল্লিখিত ছিল। কিন্তু এ যাবদ কেন্দ্রীয় সরকারের কাছ থেকে 'বিপর্যয়-জনিত ত্রাণ-তহবিলের' প্রাপ্য অর্থ ছাড়া অতিরিক্ত কোনও প্রকার অর্থ সাহায্য পাওয়া যায়নি।

১০) ১৭. ১১. ৯৬ তারিখে দার্জিলিং জেলার কালিম্পং শহরের কেন্দ্রস্থলে এক ভয়াবহ অগ্নিকান্ড ঘটে। ১১২টি দোকান ও ঘর বাড়ি ভস্মীভূত হয়। প্রায় ২.৫ কোটি টাকার স্থাবর সম্পত্তির ক্ষয়ক্ষতি হয়। জেলা শাসকের ব্যবস্থাপনায় ত্রাণশিবির খোলা হয় ও দুর্ঘটনাগ্রস্ত লোকেদের জন্য খাবার ও জামা কাপড়ের ব্যবস্থা করা হয়।

১১) ১৯৯৬-৯৭ সালে এ রাজ্যে দুর্যোগকবলিত জেলাগুলিতে ২৮. ২. ৯৭ পর্যন্ত ২,৪১০ মে. টন গম, ২,২২০ মে. টন চাল, ৮৩,১৫০ টি ত্রিপল এবং ত্রাণ ও উদ্ধার কার্যের পরিপ্রেক্ষিতে আনুষঙ্গিক ব্যয় হিসেবে ৭৬.১৯ লক্ষ টাকা আবন্টন করা হয়েছে। তাছাড়া, ৪. ৩. ৯৭ তারিখ পর্যন্ত 'বিপর্যয়-জনিত-ত্রাণ-তহবিল' থেকে ত্রাণ ও উদ্ধার কার্য এবং ত্রাণ ও পুনর্গঠন কার্যের নিমিত্ত ত্রাণ দপ্তর সহ বিভিন্ন দপ্তরকে মোট ৩৬.১৯ কোটি টাকা আবন্টন করা হয়েছে। যে দপ্তরগুলিকে টাকা দেওয়া হয়েছে, সে দপ্তরগুলির নাম ও টাকার পরিমাণ নিচে দেওয়া হল ঃ—

| দপ্তরের নাম | প্রদত্ত অর্থ (লক্ষ টাকা) |
|---|---|
| কৃষি | ২৫০.০০ |
| প্রাণীসম্পদ বিকাশ | ২৫.০০ |
| কুটির ও ক্ষুদ্র শিল্প | ১৫.০০ |
| মৎস্য | ৩.০০ |
| বন | ২৪.৮৫ |
| স্বাস্থ্য ও পরিবার কল্যাণ | ৯০.০০ |
| সেচ ও জলপথ | ১,০০০.০০ |
| জনস্বাস্থ্য ও কারিগরি | ১০.০০ |

| দপ্তরের নাম | প্রদত্ত অর্থ (লক্ষ টাকা) |
|---|---|
| পূর্ত ও পূর্ত (সড়ক) | ১৫০.০০ |
| জলসম্পদ অনুসন্ধান ও উন্নয়ন | ৪০.০০ |
| ত্রাণ | ২,০১১.৬২ |
| মোট | ৩,৬১৯.৪৭ |

১২) ৪. ৬. ৯৬ তারিখে বরানগর মিউনিসিপ্যালিটি এলাকাতে এক ভয়াবহ বোমার বিস্ফোরণ ঘটে। ফলে ৫ জন মানুষ মারা যায়। ত্রাণ দপ্তর থেকে মৃতের নিকট আত্মীয়কে এককালীন অনুদান বাবদ ১.০০ লক্ষ টাকা দেওয়া হয়। ১৩. ৬. ৯৬ তারিখে দক্ষিণ ২৪ পরগনা জেলায় মগরাহাট থানার অধীন কুলদিয়া গ্রামে এক সাম্প্রদায়িক গন্ডগোলে ১ জন মানুষ মারা যায় ও ২৮টি বাড়ি সম্পূর্ণ ক্ষতিগ্রস্ত হয়। এককালীন অনুদান বাবদ মৃতের নিকট আত্মীয়কে ২০,০০০ টাকা দেওয়া হয়। এ ছাড়া, ত্রাণ দপ্তর থেকে দক্ষিণ ২৪-পরগনার জেলাশাসককে ক্ষতিগ্রস্ত পরিবারবর্গের ত্রাণ সাহায্য বাবদ ৪,২০,০০০ টাকা আবন্টন করা হয়েছে। ৩. ১০. ৯৬ তারিখে উত্তর দিনাজপুর জেলার করণদিঘী থানার অধীন ভাঙ্গরাপাড়ায় উত্তেজনাবশতঃ দুই গোষ্ঠীতে দাঙ্গা হয়। এই ঘটনায় ৯ জন মানুষ মারা যায়। ২১ জন মানুষ আহত হয় ও ১০০টি বাড়ি সম্পূর্ণ ক্ষতিগ্রস্ত হয়। এককালীন অনুদান বাবদ রাজ্য সরকারের পক্ষ থেকে মৃত ব্যক্তিদের নিকট আত্মীয়দের ১,৮০,০০০ টাকা আবন্টন করা হয়েছে। এ ছাড়া, ক্ষতিগ্রস্ত পরিবারগুলির ত্রাণ সাহায্য বাবদ উত্তর দিনাজপুর জেলার জেলাশাসককে ২,২৯,০০০ টাকা দেওয়া হয়েছে।

১৩) গ্রামে দুঃস্থ মানুষদের ঘরবাড়ি আগুনে পুড়ে গেলে ক্ষতিগ্রস্ত ঘরবাড়ি নির্মাণের উদ্দেশ্যে কুটির বিমা প্রকল্পের অধীনে ন্যাশনাল ইন্সিওরেন্স কোম্পানির কাছ থেকে এ বাবদ অর্থ সাহায্য পাওয়া যায়। পশ্চিমবঙ্গ সরকারের ত্রাণ বিভাগের তত্ত্বাবধানে এ অর্থ বন্টন করা হয়। ১৯৮৮ সালের ১লা মে থেকে আজ অবধি এ প্রকল্প রয়েছে। উল্লেখ করা যেতে পারে, এই প্রকল্পের অধীনে এ পর্যন্ত ৪০,০০০ এর অধিক পরিবারকে আর্থিক সাহায্য দেওয়া হয়েছে।

১৪) আর্থিক দিক থেকে দুর্বলতার শ্রেণীভুক্ত যে সব মানুষ গ্রামে ও শহরে বসবাস করেন, তাদের আর্থ সামাজিক পুনর্বাসনের জন্য ত্রাণ দপ্তর থেকে অনুদান দেওয়া হয়। ১৯৯৬-৯৭ আর্থিক বৎসরে ২৮. ২. ৯৭ পর্যন্ত এ বাবদ মোট ২৭.৪৯ লক্ষ টাকা আবন্টন করা হয়েছে। এর মধ্যে পরিকল্পনা খাতে রয়েছে ৭.৭৫ লক্ষ টাকাও ও পরিকল্পনা বহির্ভূত খাতে রয়েছে ১৯.৭৪ লক্ষ টাকা।

১৫) এই বিভাগ ক্ষয়রোগোত্তীর্ণ মানুষদের আর্থসামাজিক পুনর্বাসনের জন্য অর্থ সাহায্য করে থাকে। ১৯৯৬-৯৭ আর্থিক বৎসরে ২৮. ২. ৯৭ পর্যন্ত এ বাবদ ৩.৫৫ লক্ষ টাকা আবন্টন করা হয়েছে।

১৬) পশ্চিমবঙ্গের সমস্ত জেলার গ্রামে ও শহরে বসবাসকারী দরিদ্র ও দুঃস্থ মানুষদের জন্য মাননীয় বিধায়কদের মারফৎ ঈদ ও দুর্গাপূজা প্রাক্কালে জামাকাপড়, কম্বল ও শিশুবস্ত্র বন্টনের ব্যবস্থা করা হয়। ১৯৯৬-৯৭ আর্থিক বৎসরে এ দপ্তর থেকে এ বাবদ মোট ১,১৪,৭০,৬০০ টাকা আবন্টন করা হয়েছে।

১৭) বেহালায় রেপসিড তেলজনিত অসুস্থতার শিকার যারা হয়েছিলেন, তাদের জন্য খয়রাতি সাহায্য ও আর্থিক অনুদান ত্রাণ দপ্তর থেকে এখনও দেওয়া হয় এবং ১৯৯৬-৯৭ বৎসরে এ বাবদ মোট ৭,৫১,৫৬০ টাকা আবন্টন করা হয়েছে।

১৮) পৌর এলাকায় দুর্ঘটনা জনিত অগ্নিকান্ডে ক্ষতিগ্রস্ত গৃহাদি নির্মাণের উদ্দেশ্যে আর্থিক সাহায্য ও গৃহ-নির্মাণ অনুদান দেওয়া হয়। ১৯৯৬-৯৭ আর্থিক বৎসরে এ বাবদ মোট ১,৫০,৫৬০ টাকা আবন্টন করা হয়েছে।

১৯) প্রাকৃতিক দুর্যোগ ছাড়াও অন্যান্য ক্ষেত্রে, গ্রামে ও শহরে বসবাসকারী কুষ্ঠরোগগ্রস্ত, অন্ধ, খঞ্জ, অনাথ ও উপার্জনক্ষম দুঃস্থ মানুষদের দুর্দশা কমাতে খয়রাতি সাহায্য দেওয়া হয়। ১৯৯৬-৯৭ আর্থিক বৎসরে ২৮. ২. ৯৭ পর্যন্ত এ দপ্তর থেকে এ বাবদ মোট ৭,১৫,১৭,৯৬০ টাকা আবন্টন করা হয়েছে।

২০) মাননীয় অধ্যক্ষ মহাশয়,

ত্রাণদপ্তরের বাজেট-বরাদ্দ মূলত পরিকল্পনা বহির্ভূত খাতে ধরা হয়। তবে বিগত কয়েক বৎসর ধরে পরিকল্পনা খাতে নিচের পাঁচটি প্রকল্প চালু আছে।

ক) কলকাতায় ত্রাণ ভবন নির্মাণ।

খ) বন্যাশ্রয় নির্মাণ।

গ) ত্রাণ-ভান্ডার নির্মাণ।

ঘ) আর্থ-সামাজিক কারণে বিপর্যস্ত ও দুঃস্থ পরিবারের পুনর্বাসনের জন্য এককালীন অনুদান

ঙ) প্রাকৃতিক দুর্যোগ সতর্কীকরণ ব্যবস্থা (ডি. ডবলিউ. এস.)

উপরি উল্লিখিত এই পাঁচটি প্রকল্প রূপায়ণ বাবদ ১৯৯৬-৯৭ আর্থিক বৎসরে ২৮. ২. ৯৭ পর্যন্ত বরাদ্দকৃত ৫৫ লক্ষ টাকার মধ্যে ১৮.৭৫ লক্ষ টাকা আবন্টন করা হয়েছে। এখানে উল্লেখ্য যে, ত্রাণ ভবন নির্মাণকার্য সম্পূর্ণ হয়েছে। ১৯৯৭-৯৮ আর্থিক বৎসরে উপরি উল্লিখিত পাঁচটি প্রকল্প চালু থাকবে এবং এ বাবদ ১ কোটি ৫০ লক্ষ টাকার ব্যয় বরাদ্দের প্রস্তাব রাখা হয়েছে। ত্রাণ ভবন নির্মাণকার্য সম্পন্ন হলেও নির্মাণ কার্যের জন্য বকেয়া পাওনা মেটাতে ৩০ লক্ষ টাকার ব্যয় বরাদ্দের প্রস্তাব রাখা হয়েছে।

২১) বিভিন্ন ত্রাণ প্রকল্প যথাযথ রূপায়ণের জন্য এখানে আমি যে ব্যয় মঞ্জুরির প্রস্তাব মাননীয় সদস্যগণের কাছে রাখছি, তা ১৯৯৭-৯৮ সালে বিভিন্ন ত্রাণ কার্যের জন্য ব্যয় করা হবে।

২২) মাননীয় অধ্যক্ষ মহাশয়,

১৯৯৬-৯৭ আর্থিক বছরে এ রাজ্যে ত্রাণের কাজে মাননীয় সদস্যদের কাছ থেকে যে অকৃপণ ও অকুণ্ঠ সহযোগিতা পেয়েছি, সেই একই সহযোগিতার আশা রেখে ১৯৯৭-৯৮ সালে ৪৪নং অনুদানের অন্তর্গত "২২৪৫ নং প্রাকৃতিক বিপর্যয় জনিত ত্রাণ" খাতে ব্যয় বরাদ্দের প্রস্তাব গ্রহণের জন্য আমি সবিশেষ অনুরোধ রাখছি।

## DEMAND No. 45

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 15,00,30,000 be granted for expenditure under Demand No. 45, Major Head : "2251—Secretariat—Social Services", during the next financial year.

(This is inclusive of a total sum of Rs. 5,00,00,000 already voted on account)

Printed Budget Speech of Shri Satya Sadhan Chakraborty on Demand No. 45 laid on the Table was published along with Demand No. 30.

## DEMAND No. 46

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 24,40,84,000 be granted for expenditure under Demand No. 46, Major Head : "2250—Other Social Services, 4250—Capital Outlay on Other Social Services and 6250—Loans for Other Social Services", during the next financial year.

(This is inclusive of a total sum of Rs. 7,59,00,000 already voted on account)

## DEMAND No. 47

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 110,17,64,000 be granted for expenditure under Demand No. 47, Major Head : "2401—Crop Husbandry (Excluding Horticulture and Vegetable Crops), 4401—Capital Outlay on Crop Husbandry (Excluding Public Undertakings and Horticulture and Vegetable Crops) and 6401—Loans for Crop Husbandry (Excluding Public Undertakings and Horticulture and Vegetable Crops)", during the next financial year.

(This is inclusive of a total sum of Rs. 36,71,00,000 already voted on account)

[22nd March, 1997]

(Printed Budget Speech of Shri Narendra Nath Dey on Demand Nos. 47, 48 & 55 laid on the Table was taken as read.)

**২। আবহাওয়ার পরিপ্রেক্ষিতে ১৯৯৬-৯৭ সালের কৃষি উৎপাদন পর্যালোচনা ঃ**

১৯৯৪-৯৫ সালে ১৩২.৭০ লক্ষ টন খাদ্যশস্য উৎপাদন করে এই রাজ্য এক নজিরে সৃষ্টি করে ; যার মধ্যে কেবলমাত্র চালেরই পরিমাণ ছিল ১২২.৩৬ লক্ষ টন। ১৯৯৫-৯৬ সালে খাদ্যশস্যের উৎপাদন পূর্বতন ১৯৯৪-৯৫ সালের নজির সৃষ্টিকারী উৎপাদন মাত্রা অতিক্রম করে এক সর্বকালীন নজিরবিহীন দৃষ্টান্ত স্থাপন করেছে। অনুমান করা হচ্ছে ১৯৯৬-৯৭ সালের খরিফ মরশুমে অনুকূল আবহাওয়া এবং একক এলাকা পিছু উৎপাদনশীলতা বৃদ্ধি পাওয়ার জন্য এবং বিশেষত মরশুমের শেষের দিকে ধানগাছ বৃদ্ধির গুরুত্বপূর্ণ সময়টিতে অধিকসংখ্যক রৌদ্রকরোজ্জ্বল দিন থাকায় প্রধান খরিফ শস্য তথা শীতকালীন ধান পূর্বতন বছরের তুলনায় অধিক উৎপন্ন হয়েছে। মৌসুমি আবহাওয়ার শেষদিক ব্যতীত ১৯৯৬ সালের খরিফ মরশুমে এই রাজ্যকে প্রতিকূল আবহাওয়ার সম্মুখীন হতে হয়েছে।

গ্রীষ্মকালীন মাসগুলিতে প্রলম্বিত বৃষ্টিহীন অবস্থা চলার পর যথাসময়ে রাজ্যে দক্ষিণ-পশ্চিম মৌসুমি বায়ুর আবির্ভাব ঘটে ; অর্থাৎ পশ্চিমবঙ্গের হিমালয়ের পাদদেশে ৪ জুন তারিখে এবং গাঙ্গেয় পশ্চিমবঙ্গে ৬ জুন তারিখে।

প্রারম্ভিক পর্যায়টি কয়েক পশলা মাঝারি ধরনের বৃষ্টি দিয়ে শুরু হয়ে হিমালয় সন্নিহিত ও দার্জিলিং, দিনাজপুর ও মালদহ এবং গাঙ্গেয় পশ্চিমবঙ্গের মেদিনীপুর ব্যতীত রাজ্যের প্রায় সব জেলাতেই প্রায় ১০ দিনের মতো বৃষ্টির ছেদ পড়ে।

জুলাই মাসব্যাপী রাজ্যের অধিকাংশ এলাকা জুড়েই বৃষ্টিপাত ছিল অত্যন্ত প্রতিকূল ও অসংলগ্ন। ২য় ও ৩য় সপ্তাহ ধরে ভারি থেকে অত্যধিক ভারি একটানা বৃষ্টিপাত হওয়ার ফলে দার্জিলিং, জলপাইগুড়ি ও কোচবিহার জেলার বিস্তীর্ণ এলাকায় বন্যা ও ধ্বস দেখা দেয়। সেই সঙ্গে মৌসুমি বায়ুর উত্তরমুখী গতি পরিবর্তনের ফলে এবং জেলাগুলির মধ্য দিয়ে প্রবাহিত দক্ষিণবাহিনী নদীগুলিতে জলস্ফীতি ঘটায় দিনাজপুর ও মালদহের বিস্তীর্ণ অঞ্চল প্লাবিত হয়। গাঙ্গেয় পশ্চিমবঙ্গের জেলাগুলিতে সেই একই সময়ে বৃষ্টিপাতের পরিমাণ ছিল উল্লেখযোগ্যভাবে কম, যার ফলে স্বাভাবিকভাবেই সে অঞ্চলে আমন ধান রোয়ার কাজ নিদারুণভাবে ব্যাহত হয়।

অগাস্ট মাসে অবস্থার পরিবর্তন হয় এবং মৌসুমি বায়ু গাঙ্গেয় পশ্চিমবঙ্গের সক্রিয় হয়ে ওঠে। ফলতঃ হিমালয় সন্নিহিত পশ্চিমবঙ্গের জেলাগুলিতে স্বাভাবিক বৃষ্টিপাত পরিলক্ষিত হয় কিন্তু গাঙ্গেয় পশ্চিমবঙ্গের ১২টি জেলার মধ্যে ১০টিতেই অতিরিক্ত বৃষ্টিপাত ঘটে যা স্বাভাবিকের চেয়ে ২৩ তেকে ১০৩% বেশি। এই অতিরিক্ত বৃষ্টিপাত এবং সঙ্গে সঙ্গে প্রধান প্রধান নদী প্রকল্পগুলির জলাধার থেকে বাড়তি জল ছেড়ে দেওয়ার ফলে অগাস্টের প্রথম পক্ষকালে গাঙ্গেয় পশ্চিমবঙ্গের বিশাল অঞ্চল বন্যার কবলে পড়ে। ২য় ও ৪র্থ সপ্তাহে গঙ্গার উচ্চ অববাহিকায় প্রবল বর্ষণের ফলস্বরূপ এ রাজ্যের মালদহ জেলায় এবং মুর্শিদাবাদের কিছু অংশে জলস্ফীতিজনিত বন্যা ঘটে তৃতীয়বারের জন্য।

জুলাই ও অগাস্টে এই তিন পর্যায়ে বন্যা হেতু রাজ্যের ১৮টি কৃষি জেলার মধ্যে ১০টিতে খরিফ ফসল যথা খরিফ ধান, শাক-সবজি, আখ ডালশস্য, তৈলবীজ, পাট ইত্যাদি ক্ষতিগ্রস্ত হয়। রাজ্যে বন্যার জন্য ফসল বিনষ্টের এই পরিমাণ ছিল প্রায় ১৭২.৯৪ কোটি টাকা।

সেপ্টেম্বরের প্রথম তিন সপ্তাহ যাবৎ হিমালয়-সন্নিহিত জলপাইগুড়ি জেলায় এবং গাঙ্গেয় পশ্চিমবঙ্গের বীরভূম, হুগলি, মেদিনীপুর (পূর্ব), মেদিনীপুর (পশ্চিম) ও হাওড়া জেলাগুলিতে বৃষ্টিপাতের পরিমাণ উল্লেখযোগ্যভাবে হ্রাস পায়।

যাই হোক, গাঙ্গেয় পশ্চিমবঙ্গ থেকে ৮ অক্টোবর এবং হিমালয়-সন্নিহিত পশ্চিমবঙ্গ থেকে ১০ অক্টোবর মৌসুমি বায়ু বিদায় নেওয়ার আগে বিবিধ প্রতিকূল পরিস্থিতির মধ্যেই আমন ধানের চাষ সম্পূর্ণ হয়।

এই প্রতিকূল আবহাওয়াজনিত পরিস্থিতির ফলে ভাল ফলন পাওয়ার সার্বিক প্রয়াস নিঃশেষিত হওয়ার উপক্রম হয়েছিল। অবশ্য, যথোপযুক্ত ব্যবস্থা গ্রহণের মাত্রা বর্ধিত করে এবং সেই সঙ্গে দাঁড়ানো খরিফ ফসলের উন্নতিসাধনে উপযুক্ত পরিমাণে নাইট্রোজেনঘটিত চাপান সার প্রয়োগের মাধ্যমে আকস্মিক বিপর্যয় প্রতিহত করা সম্ভব হয়েছিল।

খরিফ মরশুমের শেষ ভাবে বন্যা দেখা দেওয়ায় অন্য কোনও বিকল্প ফসল চাষের তাৎক্ষণিক সম্ভাবনা না থাকলেও বন্যাজনিত ক্ষতিপূরণের উদ্দেশ্যে ব্যাপক রবিশস্য উৎপাদনের কর্মসূচি গ্রহণ করা হয়েছিল। খরিফ মরশুমের শেষভাবে মাত্রাতিরিক্ত বৃষ্টিপাত হেতু বৃহৎ নদী প্রকল্পগুলির জলাধারে অতিরিক্ত সঞ্চিত জলরাশি এবং ক্ষুদ্র সেচ প্রকল্পের অন্তর্গত ভূগর্ভে অতিরিক্ত সঞ্চিত জলসম্পদকে কাজে লাগিয়ে সেচের সর্বাধিক ব্যবহারের সুযোগকে যথাযথ প্রয়োগের উদ্দেশ্যে ১৯৯৬-৯৭ সালের রবি গ্রীষ্মকালীন ফসল চাষের এলাকার লক্ষ্যমাত্রা, বিশেষ করে বোরো ধান, গম, আলু, তৈলবীজ, ডাল, সবজি ইত্যাদির ক্ষেত্রে কিছু পরিমাণে বৃদ্ধি করা হয়। সেচসেবিত এলাকাগুলিতে খরিফ মরশুমের উৎপাদনের ক্ষয়ক্ষতি পূরণ করার জন্য এবং বোরো ধান চাষের এলাকা বৃদ্ধি করার জন্য ক্ষুদ্র ও বৃহৎ উভয় প্রকার সেচ ব্যবস্থার সুবিধা গ্রহণ করা হয়েছে।

যেহেতু রাজ্যে চলতি রবি/গ্রীষ্মকালীন ফসলের সম্ভাবনা অত্যন্ত উজ্জ্বল, সেই কারণে একান্তভাবে আশা করা যাচ্ছে যে দেশের অন্যান্য রাজ্যের তুলনায় ১৯৯৬-৯৭ সালের সামগ্রিক কৃষি উৎপাদন এ রাজ্যের ক্ষেত্রে একটি সর্বকালীন রেকর্ড মাত্রায় গিয়ে পৌঁছবে।

৩। **খাদ্যশস্য উৎপাদন পরিস্থিতি ঃ**

পশ্চিমবঙ্গের কৃষি প্রধানত বৃষ্টিপাত এবং সূর্যকরোজ্জ্বল দিনসংখ্যার ওপর নির্ভরশীল। যেহেতু রাজ্যের খরিফ চাষের সময় অর্থাৎ মুখ্য কৃষিকাল বন্যা, খরা এবং মৌসুমি আবহাওয়ার অনিয়মিত আচরণ ইত্যাদি প্রতিকূলতার দ্বারা প্রায়শই বিঘ্নিত হয়ে থাকে, সেজন্য রাজ্যের মোট কৃষি উৎপাদন চিত্রে অস্থিরতা পরিলক্ষিত হয় এবং খাদ্যশস্যের মোট উৎপাদনের পরিমাণেও

তারতম্য দেখা দেয়। তথাপি, রাজ্য সরকারের বিভিন্ন প্রকল্প রূপায়ণের মাধ্যমে খাদ্যশস্য মোট উৎপাদনের ক্ষেত্রে কিছুটা স্থিতিশীলতা অর্জন করা সম্ভব হয়েছে।

৪। **কৃষি উন্নয়নের ব্যবস্থাসমূহ ঃ**

ভারত সরকারের পরিকল্পনা আয়োগ প্রয়োজনভিত্তিক কৃষি পরিকল্পনা নির্ধারণ এবং আঞ্চলিক সম্পদের বিজ্ঞানসম্মত ব্যবহারের জন্য সমগ্র দেশকে ১৫টি কৃষি-আবহ অঞ্চলে বিভক্ত করেছেন। পশ্চিমবঙ্গকে এরূপ তিনটি কৃষি-আবহ অঞ্চলে অন্তর্ভুক্ত করা হয়েছে। সেগুলি হল ঃ (ক) পূর্ব হিমালয় অঞ্চল, (খ) নিম্ন গাঙ্গেয় সমভূমি অঞ্চল এবং (গ) পূর্বাঞ্চলীয় মালভূমি ও পার্বত্য অঞ্চল। জেলাকে ক্ষুদ্রতম একক হিসাবে ধরে এবং মৃত্তিকা, ভূমি-প্রকৃতি, জলবায়ু এবং শস্যরীতির ওপর ভিত্তি করে এই অঞ্চলগুলিকে ৭টি (সাত) উপ-অঞ্চলে বিভক্ত করা হয়েছে। কৃষি উৎপাদনের মূল লক্ষ্যগুলি হবে ঃ

(অ) বিভিন্ন অঞ্চলের উপযোগী বিভিন্ন ফসলের প্রজাতি ও কৃষি-প্রযুক্তি উদ্ভাবন করে এবং অঞ্চল বিশেষে তা যথেষ্ট সম্প্রসারণ কর্মসূচির মাধ্যমে কৃষি উৎপাদন বৃদ্ধির ঐকান্তিক প্রচেষ্টা করা।

(আ) টা[illegible] [illegible] [illegible]হ্নিতকরণ এবং তাদের জন্য বিভিন্ন কৃষি জলবায়ুভিত্তিক কৃষি প[illegible] [illegible]গত সুপারিশকরণ।

(ই) শংসিত/[illegible]সম্পন্ন বীজের [illegible]রবরাহ বৃদ্ধির মাধ্যমে অধিক জমিতে অধিক ফলনসীল জাতের (H[illegible] ব্যাপকতর প্রচলন।

(ঈ) সেচযুক্ত অঞ্চলে নিবিড় চাষের কাজ এবং সেচবিহীন অঞ্চলে উপযুক্ত জাত প্রচলনের মাধ্যমে বিজ্ঞানভিত্তিক [illegible]স্য পর্যায়ের প্রচলনের কাজ জোরদার করা।

(উ) উন্নততর পরিচালন পদ্ধতি অবলম্বন এবং ব্যবহৃত সারের [illegible]তা বৃদ্ধি করা।

(ঊ) অধিকতর নিবিড় চাষের মাধ্যমে একক জমির গড় উৎপাদন বৃদ্ধি করা।

(ঋ) মাটির গুণগত মান উন্নতির জন্য মাটি এবং জল সংরক্ষণের বিজ্ঞানসম্মত পদ্ধতি অবলম্বন করা।

(৯) বিভিন্ন কৃষি জলবায়ুভিত্তিক উপ-অঞ্চলগুলিতে "gap analysis" পদ্ধতির ভিত্তিতে অধিক ফলনশীল জাতগুলির অভ্যন্তরীণ জিনঘটিত সম্ভাবনার পরিপূর্ণ ব্যবহার।

(এ) 'সুসংহত শস্যরক্ষা পদ্ধতি'র পবিপ্রেক্ষিতে কীটনাশক ব্যবস্থাদি গ্রহণ করা।

(ঐ) পরিবেশের বাস্তুতান্ত্রিক ভারসাম্য বজায় রাখার জন্য বাস্তুসহায়ক জৈব সার ও কীটনাশকের ব্যবহার শুরু করা।

(ও) অপ্রথাগত অঞ্চলে অপেক্ষাকৃত কম লাভজনক ফসলের চাষ শুরু করা।

(ঔ) ফসল তোলার বহুমুখী জৈব পদ্ধতিগুলির বিষয়ে উৎসাহ প্রদান।

**৫। কয়েকটি প্রধান ফসলের উৎপাদন বৃদ্ধির কর্মসূচি ঃ**

**(১) ধান ঃ**

বিগত নয় বছর ধরে এই রাজ্য ধান উৎপাদনের ক্ষেত্রে সমগ্র দেশে প্রথম স্থান অধিকার করে এক অভূতপূর্ব কৃতিত্বের পরিচয় রেখেছে। কিন্তু এতে আত্মতুষ্টির অবকাশ নেই কারণ, উৎপাদনের ক্ষেত্রে স্থিতিশীলতা বজায় রাখতে হবে। তিনটি বিভিন্ন ঋতুতে ধান চাষ হয়ে থাকে, যার মধ্যে খরিফ খন্দে উৎপন্ন শীতকালীন ধান (আমন) চাষের এলাকা সর্বাধিক। কৃষকের ক্ষেতে উন্নত প্রযুক্তি প্রচলনের মাধ্যমে গড় উৎপাদন বৃদ্ধি করে বিশেষত শীতকালীন ধান উৎপাদনের ক্ষেত্রে বিগত কয়েক বছরে এক নতুন সাফল্য অর্জন করা গেছে। "সুসংহত চাল উন্নয়ন প্রকল্প" যার নতুন নাম হয়েছে "নিবিড় খাদ্যশস্য উৎপাদন প্রকল্প" এবং যা একটি কেন্দ্রীয় সাহায্যপুষ্ট প্রকল্প তা রাজ্যের ১৭টি কৃষি জেলার ১২৫টি ব্লকে চালু আছে। ধানের সর্বোচ্চ গড় উৎপাদন বৃদ্ধিকল্পে এই প্রকল্পের মাধ্যমে উপযুক্ত মানের বীজ বিতরণ, প্রদর্শনীক্ষেত্র স্থাপন, কৃষকদের প্রশিক্ষণ, কৃষি-যন্ত্রপাতি বিতরণ, সুসংহত পদ্ধতিতে শস্য রক্ষার জন্য প্রদর্শনী ক্ষেত্র স্থাপন এবং প্রত্যেকটি ব্লকের সফল গ্রাম পঞ্চায়েতগুলিকে ধানের সর্বোচ্চ উৎপাদনশীলতার জন্য পুরস্কৃত করা, পাওয়ার টিলার বিতরণ এবং স্প্রিঙ্কলার সংস্থাপন ইত্যাদি বিষয়গুলি ভরতুকিতে করা হয়ে থাকে।

**(২) পাট ঃ**

পাটচাষে ব্যবহৃত কৃষি জমির পরিমাণ, পাটের উৎপাদন ও উৎপাদন হারের পরিপ্রেক্ষিতে সমগ্র দেশের মধ্যে পশ্চিমবঙ্গের স্থান প্রথম। সমগ্র দেশের মোট পাট উৎপাদক জমির ৬৫%-এরও বেশি অংশ এই রাজ্যের এবং এই জমি থেকেই সমগ্র দেশের ৭০% পাট উৎপাদন হয়। পাট তন্তুর মোট উৎপাদন ও উৎপাদনশীলতা বহুবিধ সমস্যায় পূর্ণ ; এগুলির মধ্যে উল্লেখযোগ্য হল অপ্রতুল ও অসংহত বিপণন পরিকাঠামো, প্রাক-মৌসুমি বৃষ্টিপাতের অনিশ্চয়তা, পাটের বাজার দরের চিরাচরিত অস্থিরতা এবং কৃত্রিম তন্তুজনিত স্থায়ী ভীতি। এইসব সমস্যা মোকাবিলার উদ্দেশ্যে তিনটি প্রধান লক্ষ্য নিয়ে পাট উন্নয়ন কর্মসূচি গ্রহণ করা হয়েছে। যথা—(অ) উৎপাদনশীলতা বৃদ্ধি, (আ) তন্তুর গুণগত মান উন্নয়ন এবং (ই) উৎপাদনের ব্যয় হ্রাস। এই লক্ষ্যসমূহ সামনে রেখে 'বিশেষ পাট উন্নয়ন কর্মসূচি' নামে কেন্দ্রীয় সরকারের ১০০% অনুদানপুষ্ট একটি প্রকল্প এই রাজ্যের ১০টি জেলার ৯০টি ব্লকে ২ লক্ষ হেক্টরে চালু আছে। এই প্রকল্পের অধীনে আছে ঃ (ক) সহায়কমূল্যে পাটের শংসিত বীজ বিতরণ, (খ) সহায়ক মূল্যে চাষের যন্ত্রপাতি সরবরাহ, (গ) বিনামূল্যে অত্যাবশ্যক উদ্ভিদ খাদ্যের মিনিকিট ও ছত্রাক-কালচার বিতরণ, (ঘ) প্রযুক্তি-সংক্রান্ত প্রদর্শনীর ব্যবস্থা করা, (ঙ) পাতায় স্প্রে করার জন্য ইউরিয়া সারের মূল্যে ভরতুকি প্রদান, (চ) ফিতা পদ্ধতিতে পচানো-প্রযুক্তির প্রদর্শন এবং (ছ) পাট পচানোর জন্য কাঁচা পুকুর খনন এবং আনুষঙ্গিক অন্যান্য কাজের

জন্য কৃষকদের আর্থিক সহায়তা প্রদান। এছাড়া, বিশেষ পাট উন্নয়ন প্রকল্পভুক্ত এলাকার বাইরে রাজ্য সরকারের অধীন প্রকল্প এবং নিবিড় পাট জেলা কর্মসূচিও চালু আছে।

১৯৯৫-৯৬ সালে ৪.৮৩ লক্ষ হেক্টর জমিতে ৫৬.৩৯ লক্ষ গাঁইট পাট উৎপাদন হয়; উৎপাদনশীলতা ছিল হেক্টর প্রতি ১১.৬৮ গাঁইট। যেহেতু ১৯৯৬-৯৭ সালের পাট উৎপাদনের মরশুম অনুকূল ছিল সেই কারণে আশা করা হচ্ছে যে ১৯৯৫-৯৬-এর তুলনায় এবারে পাট তন্তুর উৎপাদন কিছু পরিমাণে বৃদ্ধি পাবে।

১৯৯৭-৯৮ সালে ৫.৫০ লক্ষ হেক্টর জমিতে পাট চাষ করার এবং ৬৫.৪৫ লক্ষ গাঁট পাট উৎপাদন করার লক্ষ্যমাত্রার প্রস্তাব রাখা হচ্ছে।

১৯৯৭-৯৮ সালেও 'বিশেষ পাট উন্নয়ন কর্মসূচি' এবং 'নিবিড় পাট জেলা কর্মসূচি' দুটিই চালু থাকবে।

(৩) গম ঃ

গত কয়েক বছরে গম চাষে কৃষকদের আগ্রহ লক্ষ্যণীয়ভাবে কমে যাচ্ছে। কারণ, গমচাষ অন্যান্য লাভজনক ফসল যথা—সরিষা, গ্রীষ্মকালীন ধান, সবজি ইত্যাদি ফসল চাষের থেকে তুলনামূলকভাবে কম লাভজনক। সেজন্য প্রচলিত অঞ্চলে গমচাষের এলাকা বৃদ্ধির চেয়ে অপ্রথাগত অঞ্চলে এর চাষের এলাকা বৃদ্ধি এবং গমের উৎপাদনশীলতার ওপর বেশি গুরুত্ব দেওয়া হচ্ছে। ১৯৯৭-৯৮ সালে ৩.২৫ লক্ষ হেক্টর জমির প্রতি হেক্টরে ২২২৫ কেজি হারে মোট ৭.২৩ লক্ষ টন গম উৎপাদনের লক্ষ্যমাত্রা ধার্য করা হয়েছে।

(৪) ডালশস্য ঃ

বিগত দশকে ডাল শস্য চাষের এলাকা দারুণভাবে কমে গেছে, কারণ ডালশস্য চাষের পরিবর্তে অন্যান্য অধিক লাভজনক ফসলের চাষ করার প্রবণতা বৃদ্ধি পেয়েছে। গত কয়েক বছরে ডাল শস্য উৎপাদনের এই নিম্নগতি রোধ করা হয়েছে এবং কেন্দ্রীয় সাহায্যপুষ্ট ও রাজ্যস্তরের বিভিন্ন প্রকল্পের ছত্রছায়ায় উৎপাদন প্রযুক্তির প্রয়োগে উৎপাদনশীলতা বৃদ্ধির দ্বারা উৎপাদনে স্থিতিশীলতা বজায় রাখা সম্ভব হয়েছে। ডাল শস্য চাষের এলাকার সীমাবদ্ধতা এবং সীমিত উৎপাদিকা শক্তির কথা বিবেচনা করে ১৯৯৭-৯৮ সালে ৩.১০ লক্ষ হেক্টর জমিতে ২.০৮ লক্ষ টন ডাল শস্য উৎপাদনের পরিমিত লক্ষ্যমাত্রা ধার্য করা হয়েছে।

ডালশস্যের সার্বিক উৎপাদন বৃদ্ধি এবং উৎপাদনের প্রযুক্তি প্রসারের উদ্দেশ্যে "জাতীয় ডালশস্য উন্নয়ন প্রকল্প" এবং "ডালশস্য উন্নয়ন প্রকল্প" (রাজ্য পরিকল্পনাধীন) যথাক্রমে ৩০.০০ লক্ষ টাকা এবং ৪৫.০০ লক্ষ টাকা আর্থিক সহায়তায় ১৯৯৬-৯৭ সালে রূপায়ণ করা আছে।

প্রদর্শনী ক্ষেত্রগুলির মাধ্যমে প্রযুক্তির সম্প্রসারণ এবং ক্ষুদ্র ও প্রান্তিক কৃষকদের বীজের মিনিকিট বিতরণের উপর বিশেষ গুরুত্ব আরোপ করা হয়েছে। এই সঙ্গে উন্নতমানের ডালবীজ উৎপাদন বৃদ্ধি এবং ক্ষুদ্র ও প্রান্তিক কৃষকদের জৈব সার বিতরণের ব্যবস্থা গ্রহণ করা হয়েছে।

১৯৯৭-৯৮ সালেও কেন্দ্রীয় ও রাজ্য সরকারের সাহায্যপুষ্ট ডালশস্য উন্নয়ন কর্মসূচি ডাল শস্যের একক ও মিশ্র চাষের এলাকা বৃদ্ধির উদ্দেশ্যে চালু থাকবে।

(৫) **তৈলবীজ ঃ**

৭ম পরিকল্পনার সময় থেকে পশ্চিমবঙ্গে তৈলবীজ উৎপাদন লক্ষ্যণীয়ভাবে বৃদ্ধি পেতে থাকে এবং অষ্টম পরিকল্পনাকালে তা সর্বোচ্চে পৌছায়। ১৯৯৫-৯৬ সালে রাজ্যের মোট চাহিদার ৫০% তৈলবীজ (মাথাপিছু প্রতিদিন ভোজ্য তেলের চাহিদা ১৮ গ্রাম ধরে) এই রাজ্যে উৎপাদিত হয়। অষ্টম পরিকল্পনার শেষে রাজ্যের মোট চাহিদার ৬০% উপাদনের লক্ষ্যে এবং তৈলবীজ উৎপাদন প্রকল্পকে জনপ্রিয় করতে ও তৈলবীজ উৎপাদনে কৃষকদের উৎসাহদানের জন্য কেন্দ্রীয় সরকার ও রাজ্য সরকারের আর্থিক সাহায্যে বিভিন্ন প্রকল্প রাজ্য সরকার প্রবর্তন করেছেন। চিনাবাদাম ও সয়াবিন ব্যতীত অন্যান্য তৈলবীজ উৎপাদনের এলাকা বৃদ্ধির সীমাবদ্ধতার প্রসঙ্গটি সামনে রেখে তৈলবীজের উৎপাদনশীলতা বৃদ্ধির ওপর বিশেষ গুরুত্ব দেওয়া হয়েছে। অবশ্য, এ রাজ্যের ন্যূনতম সেচসেবিত এবং চিনাবাদাম ও সয়াবিন চাষের অপ্রচলিত এলাকায় এই চাষ বৃদ্ধির উদ্যোগ নেওয়া হয়েছে।

১৯৯৬-৯৭ সালে তৈল বীজের উৎপাদন বদ্ধির লক্ষ্যে এবং কৃষকদের মধ্যে প্রযুক্তিগত তথ্য সম্প্রসারণের উদ্দেশ্যে ৩৯২.১৪ লক্ষ টাকা ব্যয়ে বিভিন্ন তৈলবীজ উন্নয়ন প্রকল্প যেমন তৈলবীজ উৎপাদন প্রকল্প (ও. পি. পি.), সূর্যমুখীসহ ভোজ্য তৈলবীজের উন্নয়ন প্রকল্প (রাজ্য পরিকল্পনাধীন) এবং জাতীয় তৈল ও সবজি তৈল উন্নয়ন পর্ষদ (NOVOD) চালু করা হয়েছে।

১৯৯৬-৯৭ সালে প্রধানত রাই ও সরিষা, চিনাবাদাম, সয়াবিন, তিল ইত্যাদি ফসলের ১৪,৯৭৭ হেক্টর এলাকায় প্রদর্শনী ক্ষেত্র স্থাপন করা হয়েছে। এই সঙ্গে ক্ষুদ্র ও প্রান্তিক কৃষকদের ১১,৩৯২ হেক্টরে চাষের জন্য বীজের মিনিকিট এ রাজ্যে বিতরণ করা হয়েছে (৯৫,৭৬৬ সংখ্যক)। মিনিকিট এবং প্রদর্শনী ক্ষেত্র স্থাপনের জন্য উন্নতমানের বীজ সরবরাহ করা ছাড়াও রাজ্যে উন্নতমানের বীজ উৎপাদন, অনুর্বর এলাকায় অনুখাদ্য বিতরণে এবং সুসংহত শস্য রক্ষার ওপর কৃষক প্রশিক্ষণের ওপরও গুরুত্ব দেওয়া হচ্ছে।

১৯৯৭-৯৮ সালে কেন্দ্রীয় সাহায্যপুষ্ট তৈলবীজ উৎপাদন প্রকল্প, জাতীয় তৈলবীজ ও সবজি তৈল উৎপাদন প্রকল্প এবং অন্যান্য রাজ্য পরিকল্পনাধীন প্রকল্প চালু রাখা হবে।

৬। **কৃষি উপকরণ সরবরাহ ঃ**

নিয়মিত এবং সময়োচিত কৃষি উপকরণ সরবরাহকে কৃষি-উৎপাদন বৃদ্ধির অত্যন্ত গুরুত্বপূর্ণ একটি অঙ্গ হিসাবে গণ্য করা হয়। এই লক্ষ্যটি সামনে রেখে রাজ্য সরকার একটি সুসংগঠিত বিতরণ পদ্ধতির মাধ্যমে কৃষকদের মধ্যে কৃষি উপকরণ সহজলভ্য করার জন্য বিভিন্ন ব্যবস্থা গ্রহণ করেছেন।

(১) **বীজ** ঃ

গত কয়েক বছরের মতো উন্নত গুণমানসম্পন্ন বীজ উৎপাদন ও সরবরাহের ক্ষেত্রে "পশ্চিমবঙ্গ রাজ্য বীজ নিগম" আজও এক অনবদ্য ভূমিকা পালন করে চলেছে। কৃষকদের মধ্যে বিতরণের জন্য বীজ নিগম সরকারি খামার এবং কৃষকের জমিতে বীজ বর্ধন কর্মসূচির মাধ্যমে উন্নতগুণমানের বীজ উৎপাদন করে চলেছে। এছাড়া কয়েকটি ব্যক্তিমালিকানাধীন সংস্থাও অধিক ফলনশীল এবং উন্নতজাতের বীজ উৎপাদন ও বিতরণ কর্মসূচির সঙ্গে যুক্ত।

সংকর প্রজাতির চাল ও সবজি এবং সেই সঙ্গে প্রকৃত আলু বীজের উদ্ভাবনের ফলে রাজ্য সরকার এবং বেসরকারি সংস্থাসমূহ এইসব ফসলের সংকর বীজ উৎপাদনের কর্মসূচি গ্রহণ করছে যাতে রাজ্যের কৃষক সম্প্রদায়ের চাহিদা মেটানো যায়।

ফসলের উৎপাদনশীলতা এবং উৎপাদনের বৃদ্ধি ও স্থিতিশীলতার জন্য যেহেতু উচ্চফলনশীল প্রজাতির বীজগুলির নির্দি,ট পর্যায়ভিত্তিক পরিবর্তন প্রয়োজন, সেই কারণে রাজ্যে বিভিন্ন কেন্দ্রীয় ও রাজ্য সরকারি প্রকল্পের ছত্রছায়ায় বিশেষত ক্ষুদ্র ও প্রান্তিক চাষীদের মধ্যে বিভিন্ন শংসিত উচ্চফলনশীল প্রজাতির বীজ বিতরণের ব্যবস্থা নেওয়া হয়েছে।

'নিবিড় তন্ডুল উন্নয়ন কর্মসূচি—ধান' এবং গুণাগুনসম্পন্ন বীজের ভরতুকি মূল্যে বিক্রয়ের (রাজ্য পরিকল্পনাধীন) কর্মসূচির অধীনে চাষীদের মধ্যে বিভিন্ন ফসলের বীজ, প্রধানত ধান ও গমের, বিতরণ করা হয়েছে। ১৯৯৬-৯৭ সালে আই. সি. ডি. পি. কর্মসূচির অধীনে ১,০০০ মেট্রিক টন ধান এবং গুণমানসম্পন্ন বীজ ভরতুকি মূল্যে বিক্রয়ের কর্মসূচির অধীনে ৪,১৬০ মেট্রিক টন গম এ রাজ্যের চাষীদের মধ্যে বিতরণ করা হয়েছে।

পুরাতন বীজ বদলের জন্য ও উন্নত মানের এবং উন্নত নতুন জাতের বীজ মিনিকিটের মাধ্যমে সরবরাহ করা হয়।

এ সম্বন্ধে ১৯৯৬-৯৭ সালের অর্জিত সাফল্যের খতিয়ান নিচে দেওয়া হল ঃ

| ফসল | মিনিকিটের সংখ্যা |
|---|---|
| তন্ডুল | ১,৭৪,৪৪০ |
| ডালশস্য | ৬০,০০০ |
| তৈলবীজ | ২,৯৯,১৭৪ |
| সবজি এবং অন্যান্য | ২,৯৯,৯২৪ |

রাজ্যের আপৎকালীন পরিস্থিতিতে এবং বন্যা বা খরাদুর্গত কৃষকদের বিকল্প কোনও ফসল চাষের জন্য প্রধানত দীর্ঘমেয়াদি উচ্চফলনশীল জাত/দেশি লম্বা জাতের ধান্যবীজ ও কলাইবীজ সরবরাহ করার উদ্দেশ্যে বীজ ব্যাঙ্কের মাধ্যমে বিভিন্ন বীজ বিতরণের ব্যবস্থা নেওয়া হয়েছে। ১৯৯৬-৯৭ সালে ৪০০ মেঃ টঃ কলাইবীজ এবং ৫৫ মেঃ টঃ ধান্যবীজ সিড

ব্যাঙ্কের মজুত রাখা হয়েছিল যার থেকে জরুরি প্রয়োজনে ২৪ মেঃ টনঃ কলাইবীজ ব্যবহার করা হয়েছে। এ রাজ্যের কৃষকদের শংসিত ও গুণমানসম্পন্ন বীজ সরবরাহ করার জন্য রাজ্য সরকার এ রাজ্যে বীজ আইন '৬৬ ও বীজ ধারা '৬৮-র অধীনে "বীজ শংসায়ন প্রতিষ্ঠান" স্থাপন করেছে। কলকাতার টালিগঞ্জে কেন্দ্রীয় কার্যালয়ের প্রধান বীজ শংসায়ন আধিকারিকের প্রশাসনিক নিয়ন্ত্রণের অধীনে টালিগঞ্জ, বাঁকুড়া, বর্ধমান ও মালদহে বীজ শংসায়নের জন্য চারটি আঞ্চলিক কার্যালয় আছে।

১৯৯৭-৯৮ সালে এই সংস্থাটিকে আরও শক্তিশালী করার জন্য রাজ্য সরকার একটি কর্মসূচি গ্রহণ করেছে। বীজ-সংক্রান্ত এই ধরনের সকল রাজ্য সংস্থাগুলি এবং কেন্দ্রীয় অনুমোদিত সংস্থাগুলি ১৯৯৭-৯৮ সালেও চালু রাখার প্রস্তাব দেওয়া হয়েছে।

বীজ (নিয়ন্ত্রণ) আদেশ ১৯৮৩ এই রাজ্যে ১৯৯৪ সালের জুলাই থেকে বলবৎ আছে। বীজ (নিয়ন্ত্রণ) আদেশ কার্যকরি করার জন্য বীজ ব্যবসায়িদের ৫,৩৭৫টি অনুজ্ঞাপত্র রাজ্য সরকার ইতোমধ্যে দিয়েছে। কৃষকদের যাতে সঠিক মানের বীজ সরবরাহ করা হয় তা দেখার জন্য ৫৯০ জন বীজ পরিদর্শকও নিয়োগ করা হয়েছে।

যেহেতু রাজ্যে উৎপাদনের উন্নতি ক্ষেত্রে বীজ সর্বাপেক্ষা গুরুত্বপূর্ণ কৃষি উপকরণ, সেই কারণে শংসিত ও গুণমানসম্পন্ন বীজের উন্নতিকল্পে বিভিন্ন কেন্দ্রীয় সরকারি প্রকল্পও এ রাজ্যে চালু করা হয়েছে। রাজ্যের কৃষিখামারগুলির আধুনিকীকরণ ও পরিকাঠামোগত উন্নতির জন্যও ১৯৯৭-৯৮ সালে একটি কর্মসূচি নেওয়া হবে।

(২) **সার ঃ**

১৯৯৫-এর খরিফ মরশুমের চেয়ে ১৯৯৬-এর খরিফ মরশুমে এ রাজ্যে অধিকতর সার ব্যবহারের প্রবণতা লক্ষিত হয়েছিল। আশা করা যাচ্ছে, ব্যাপক সম্প্রসারণ কাজের জন্য এবং কৃষকদের সামান্যতম ভরতুকি দেওয়ার জন্য ১৯৯৬-৯৭ সালের সারের সর্বমোট ব্যবহার ১৯৯৫-৯৬ সালের ব্যবহারের মাত্রাকেও অতিক্রম করবে।

পশ্চিমবঙ্গের মাটিতে অনুখাদ্যের ঘাটতি পরিলক্ষিত হওয়ায় পরবর্তীকালে রাজ্য কৃষি দপ্তর এবং বিশ্ববিদ্যালয় ইত্যাদির দ্বারা বহুসংখ্যক মাটির নমুনা পরীক্ষা করে বিভিন্ন কৃষি জলবায়ু এলাকার উপযোগী বিভিন্ন অণুখাদ্য মিশ্রণের শ্রেণী নির্দিষ্ট করা হয়েছে। অপেক্ষাকৃত ভাল ফলনের জন্য উৎপাদনকারী সংস্থাগুলি যাতে নির্দিষ্ট শ্রেণীর মিশ্রণ তৈরি ও বিক্রয় করে তার ওপর গুরুত্ব আরোপ করা হয়েছে।

(৩) **মাটি সংশোধন ঃ**

মাটি সংশোধক বিতরণের মুখ্য উদ্দেশ্য হল চুনজাতীয় পদার্থের ব্যবহারে মাটির অম্লত্ব হ্রাস করা। এর ফলে অম্ল মাটির সার গ্রহণ করার ক্ষমতা বৃদ্ধি পায় যা অধিকতর ফসল উৎপাদনে সাহায্য করে। উত্তর বঙ্গের জেলাগুলিতে এবং লাল কাঁকুরে মাটি অধ্যুষিত

জেলাগুলিতে যেহেতু মাটি অম্লভাবাপন্ন, সে কারণে ওই সব জায়গায় এই প্রকল্প বিশেষভাবে চালু রাখা হয়েছে। কৃষকদের, বিশেষ করে ক্ষুদ্র ও প্রান্তিক কৃষকদের চুনজাতীয় পদার্থ ডোলোমাইট ও বেসিক স্ল্যাগরূপে সহায়ক মূল্যে সরবরাহ করা হয়।

(৪) **জৈব সার :**

গোবর এবং খামারের আবর্জনা থেকে উন্নতমানের জৈব সার প্রস্তুত করে তা নিজ ক্ষেত্রে প্রয়োগের জন্য কৃষকদের পাকা সারকুড় নির্মাণের জন্য ভরতুকি দেওয়া হচ্ছে। এছাড়া, নীল-সবুজ-শৈবাল এবং অ্যাজোলার মতো জৈব সার তৈরি করার জন্য কৃষকদের উৎসাহিত করা হচ্ছে। কারণ, এগুলি নাইট্রোজেন সারের সস্তা উৎস হিসাবে চিহ্নিত এবং বিশেষ উপকারি হিসাবে প্রমাণিত। জৈব সার তৈরি করে ক্ষেতে ব্যবহারের জন্য কৃষক প্রশিক্ষণের ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে।

কৃষি উৎপাদনে মাটির উর্বরাশক্তি বজায় রাখতে এবং সার ব্যবহারের কার্যকারিতা বৃদ্ধি করতে সবুজ সার-বীজ বিতরণের একটি রাজ্য পরিকল্পনা কর্মসূচি অনুযায়ী রাজ্যের ক্ষুদ্র ও প্রান্তিক চাষীদের বিনামূল্যে সবুজ সার-বীজ বিতরণ করে সাহায্য করা হচ্ছে।

১৯৯৫-৯৬ সালে রাজ্যের ক্ষুদ্র প্রান্তিক কৃষকদের মধ্যে ৩৬,৩৬৩টি সবুজ সার-বীজের মিনিকিট বিতরণ করা হয়েছে। ১৯৯৬-৯৭ সালে এই সংখ্যা ছিল ৪২,৪২৪।

বাস্তুতান্ত্রিক ভারসাম্য বজায় রাখা এবং পরিবেশ দূষণের সম্ভাব্যতার মাত্রা হ্রাস করার উদ্দেশ্যে সবুজ সার-বীজ বিতরণের ওই একই রাজ্য পরিকল্পনা কর্মসূচির আওতায় ১৯৯৬-৯৭ সালে জঞ্জাল ও শহরের অন্যান্য বর্জ্য পদার্থ থেকে উৎপন্ন ২,৫০০টি বাস্তুসহায়ক জৈব সার-মিনিকিট বিতরণ করা হয়েছে উত্তরবঙ্গ ও লালমাটির জেলাগুলির ক্ষুদ্র ও প্রান্তিক চাষীদের মধ্যে।

১৯৯৭-৯৮ সালেও এই কর্মসূচি চালু রাখার প্রস্তাব রাখা হয়েছে।

(৫) **শস্যরক্ষা ও কীটনাশক :**

"সুসংহত কীটশত্রু নির্বাহ" নামক আধুনিক কীটশত্রু নিয়ন্ত্রণ প্রযুক্তির উপর বর্তমানে প্রভূত গুরুত্ব দেওয়া হচ্ছে। এটা শুরু হয়েছে ১৯৯১ সাল থেকে এবং এর ফলাফল অত্যন্ত উৎসাহব্যঞ্জক। ১৯৯৬-৯৭ সালে বিভিন্ন ফসল যেমন ধান, তৈলবীজ, ডালশস্য এবং সবজির উপর 'সুসংহত কীটশত্রু নির্বাহ'—সংক্রান্ত ক্ষেত্র প্রদর্শনীর ব্যবস্থা করা হয়। প্রশিক্ষণপ্রাপ্ত কর্মী গড়ে তোলার উদ্দেশ্যে মরশুমব্যাপী প্রশিক্ষণ কর্মসূচির অধীনে ধানের উপর এরূপ প্রদর্শনী ক্ষেত্রের ব্যবস্থা হয়েছে ২৭৬টি এবং সবজির উপর ১৮টি।

১৯৯৬-৯৭ সালে শস্যরক্ষা কর্মসূচি যে বিষয়গুলির মধ্যে সীমাবদ্ধ ছিল সেগুলির মধ্যে প্রধান হল সমীক্ষা, ক্ষেত্র-প্রদর্শনীর জন্য ক্ষেত্র প্রশিক্ষণ এবং গুণমানসম্পন্ন কীটঘ্ন ওষুধের সরবরাহ।

৭ম পরিকল্পনাকালের তুলনায় ৮ম পরিকল্পনাকালের শেষ বছরে রাসায়নিক কীটনাশক ব্যবহারের প্রবণতা হ্রাস পেয়েছে। গত বছরে যেখানে এই ব্যবহারের পরিমাণ ছিল ৫২০৬ মেট্রিক টন, সে ক্ষেত্রে এই বছরে তা সর্বমোট ৪,২৯০ মেট্রিক টন।

জৈব-কীটনাশক, উদ্ভিজ-কীটনাশক ইত্যাদির মতো বান্ধসহায়ক কীটঘ্নগুলি সম্বন্ধে এ রাজ্যের কৃষক সম্প্রদায়ের আগ্রহ ক্রমবর্ধমান।

শস্যরক্ষার সরঞ্জামের ভর্তুকিযুক্ত বিতরণ, আধিকারিকদের প্রশিক্ষণ এবং কীটনাশক ব্যবসায়ী ও উৎপাদকদের প্রশিক্ষণ ইত্যাদি বিষয়গুলি সংগঠিত করা হয়েছে ১৯৯৬-৯৭ সালে। গুণমানসম্পন্ন কীটনাশকের ফলপ্রসূ সরবরাহের ক্ষেত্রে গুণ-নিয়ন্ত্রণ কর্মসূচি গৃহীত হয়েছে এ বছরে। অবশ্য বিশ্বের পরিবেশের ভারসাম্য রক্ষার উদ্দেশ্যে রাসায়নিক কীটনাশকের পরিবর্তে জীবঘটিত কীটনাশক উৎপাদনের ক্ষেত্রে সবচেয়ে জোর দেওয়া হচ্ছে।

১৯৯৭-৯৮ সালেও এই কর্মসূচি চালু রাখার প্রস্তাব রাখা হয়েছে।

(৬) **কৃষি-যন্ত্রপাতি ও সরঞ্জাম :**

উন্নতমানের কৃষি-যন্ত্রপাতি ও শস্যরক্ষার সাজসরঞ্জামের ব্যবহারের ক্রমবর্ধমান প্রবণতা ইদানিংকালে কৃষকদের মধ্যে পরিলক্ষিত হচ্ছে। বিভিন্ন ধরনের কৃষিযন্ত্রপাতি ও শস্য—রক্ষার সরঞ্জাম কেন্দ্রীয় স্তরের, কেন্দ্রীয় সাহায্যপুষ্ট এবং রাজ্য স্তরের প্রকল্পের মাধ্যমে ভরতুকিতে ক্ষুদ্র ও প্রান্তিক কৃষকদের মধ্যে তাদের পছন্দমতো সরবরাহ করা হয়ে থাকে। সিড ড্রিল, হুইল হো, প্যাডি উইডার, প্যাডি থ্রেসার, স্প্রেয়ার এবং ডাস্টার ধরনের কৃষি—যন্ত্রপাতি ও সরঞ্জাম এই রাজ্যের কৃষকদের কাছে বেশ জনপ্রিয়।

(৭) **কৃষিঋণ :**

রাজ্যের কৃষি বিভাগ কৃষিঋণ পেতে ইচ্ছুক কৃষকদের সমবায় ব্যাঙ্ক ও অন্যান্য বাণিজ্যিক ও রাষ্ট্রায়ত্ত ব্যাঙ্ক থেকে ঋণ পেতে সাহায্য করেন। গ্রামান্তরের বিভাগীয় সম্প্রসারণ কর্মীরাই ঋণের দরখাস্ত প্রস্তুত করে দিয়ে থাকেন। রাজ্য স্তরের ব্যাঙ্কারস কমিটি ও কৃষি বিভাগ যুগ্মভাবে এই বিষয়ে নির্দেশিকা তৈরি করে দেয়। রাষ্ট্রায়ত্ত ব্যাঙ্কগুলির মাধ্যমে ৩৪৫৩৯.২০ লক্ষ টাকার এবং সমবায় কেন্দ্রগুলির মাধ্যমে ১৭৩৫.০০ লক্ষ টাকার স্বল্পমেয়াদি ঋণের ব্যবস্থা করা হয়েছে ১৯৯৬-৯৭-তে।

১৯৯৭-৯৮-তেও এই ঋণ বন্টনের কর্মসূচি চালু থাকবে।

৭। **কৃষি গবেষণা, শিক্ষা, প্রশিক্ষণ এবং সম্প্রসারণ**

(১) **কৃষি গবেষণা এবং শিক্ষা :**

এ রাজ্যের কৃষি গবেষণা কার্যক্রম সংগঠিত এবং সমন্বিত হয়েছে বিভিন্ন কৃষি গবেষণা কেন্দ্রের মাধ্যমে। রাজ্যের প্রতিটি ভিন্ন ভিন্ন কৃষি জলবায়ু অঞ্চলের উপর ভিত্তি করেই এই কার্যক্রম গৃহীত হয়েছে। কৃষি গবেষণার উদ্দেশ্যে হল, এলাকাভিত্তিক উপযুক্ত জাতের ফসল

উদ্ভাবন এবং বাস্তুতন্ত্র অনুযায়ী বিধি ফসলের সুনির্দিষ্ট চাষ-পদ্ধতি নির্ধারণ। এ রাজ্যে কৃষি অধিকারের গবেষণা শাখার অধীনে ৬টি পণ্যভিত্তিক গবেষণা কেন্দ্র রয়েছে। যথা (১) ধান্যগবেষণা কেন্দ্র, চুঁচুড়া এবং সেই কেন্দ্রের অধীনস্থ বাঁকুড়া, পুরুলিয়া, মালদা এবং গোসাবা উপকেন্দ্র। (২) ডালশস্য এবং তৈলবীজ গবেষণা কেন্দ্র, বহরমপুর এবং এর অধীনস্থ বেলডাঙার উপকেন্দ্র। (৩) আখ গবেষণা কেন্দ্র, বেথুয়াডহরি, (৪) মাঠ-ফসল গবেষণা কেন্দ্র, বর্ধমান, (৫) বাগিচা-সংক্রান্ত গবেষণা কেন্দ্র, কৃষ্ণনগর, (৬) জল ব্যবস্থাপনা গবেষণা কেন্দ্র, রানাঘাট। এই সমস্ত গবেষণা কেন্দ্রের সঙ্গে নিবিড় সম্পর্ক রেখে কাজ করার জন্য ৬টি মুখ্য কৃষি আবহ অঞ্চলে জোনাল অ্যাডাপটিভ রিসার্চ স্টেশন স্থাপন করা হয়েছে। এখানে উল্লেখযোগ্য যে, জাতীয় কৃষি গবেষণার অঙ্গ হিসাবে এই রাজ্যের কালিম্পং, মাঝিয়ান ও কাকদ্বীপের তিনটি জোনাল অ্যাডাপটিভ রিসার্চ স্টেশন বিধানচন্দ্র কৃষি বিশ্ববিদ্যালয়ের কাছে হস্তান্তর করা হয়েছে।

গবেষণা কেন্দ্রে গবেষণার কাজ এবং প্রযুক্তিগত সুপারিশগুলোর মধ্যে সমন্বয় স্থাপনের উদ্দেশ্যে সাবডিভিশনাল অ্যাডাপটিভ রিসার্চ ফার্ম স্থাপিত হয়েছে। সারা রাজ্যে এ ধরনের ৪৯টি গবেষণা কেন্দ্র রয়েছে, যেখানে অ্যাডাপটিভ রিসার্চের জন্য এলাকাভিত্তিক পরীক্ষা-নিরীক্ষা চালানো হচ্ছে। খরাপ্রবণ এলাকাগুলিতে উন্নত ধরনের শুখা চাষ-সংক্রান্ত গবেষণার উদ্দেশ্যে বাঁকুড়ায় শুখা ভূমি ফসল গবেষণা প্রকল্প চালু রয়েছে। এছাড়া কৃষি রসায়ন, কীটতত্ত্ব, ছত্রাকতত্ত্ব এবং উপকরণ ব্যবস্থাপনা সংক্রান্ত গবেষণার কাজও চলছে।

পাশাপাশি, এ রাজ্যের একমাত্র কৃষি বিদ্যালয়, বিধানচন্দ্র কৃষি বিশ্ববিদ্যালয়ে কৃষি শিক্ষা-গবেষণার যথেষ্ট উন্নতি সাধিত হয়েছে। সেখানে কৃষি-বিষয়ক পঠন-পাঠনের পাশাপাশি গবেষণালব্ধ কৃষি-তথ্য কৃষিজীবীদের মধ্যে সম্প্রসারণের কর্মসূচি গৃহীত হয়েছে।

বিশেষ আর্থিক পরিকল্পনার সাহায্যে রাজ্য খামার-পদ্ধতি গবেষণার কাজ শুরু হয়েছে এবং রাজ্য কৃষি বিভাগের সহযোগিতায় এবং রাজ্যের কৃষি বিশ্ববিদ্যালয় ও বিভিন্ন বেসরকারি সংস্থার যৌথ উদ্যোগে এই কাজ সুসম্পন্ন হচ্ছে। অবশ্য এ রাজ্যে আরও একটি কেন্দ্রীয় বিশ্ববিদ্যালয় আছে। বীরভূম জেলার বোলপুরের শান্তিনিকেতনে অবস্থিত বিশ্বভারতী বিশ্ববিদ্যালয়ে কৃষি শিক্ষা-গবেষণা-সম্প্রসারণের ব্যবস্থা আছে।

(২) **কৃষি সম্প্রসারণ, প্রশিক্ষণ ও তথ্য**

কৃষি গবেষণালব্ধ তথ্যাবলী, প্রশিক্ষণ ও পরিদর্শন নামক এক সুবিন্যস্ত সম্প্রসারণ কর্মসূচির মাধ্যমে প্রসারিত হয়ে থাকে। কৃষিজীবীদের সঙ্গে যোগাযোগের মুখ্য কাজটি করেন রাজ্যের তৃণমূল স্তরের কৃষিকর্মী, কৃষি-প্রযুক্তি সহায়কগণ। তাদের নিয়মিতভাবে আধুনিক প্রযুক্তিগত তথ্য সম্বন্ধে উন্নত প্রশিক্ষণ দেওয়া হয়। পরিদর্শন পর্যায়ে তারা নির্দিষ্ট ফসলের উপযোগী নির্দিষ্ট তথ্য প্রচার করতে পারেন। এইভাবে একটি নিয়মিত প্রত্যাবর্তনমুখী পদ্ধতির মাধ্যমে সম্প্রসারণ ও গবেষণা কর্মসূচির মধ্যে যোগসূত্র স্থাপিত হয়েছে। এই উভয়মুখী মাধ্যমে কৃষি সম্প্রসারণ কর্মী এবং গবেষণাকর্মিগণ পারস্পরিক সহায়তায় কৃষিক্ষেত্রে সর্বাধুনিক কৃষি-প্রযুক্তিগুলো এমনভাবে জ্ঞাপন করেছে যে এই পদ্ধতি কৃষিজীবীদের কাছে এখন খুবই

জনপ্রিয় হয়ে উঠেছে। রাজ্যের কৃষি অধিকারের অধীন কৃষি তথ্য শাখা গণমাধ্যমে কৃষি সম্প্রসারণের কাজেও নিযুক্ত। এই মহান কাজে দূরদর্শন, আকাশবাণী, সংবাদপত্র প্রভৃতি গণমাধ্যমকে এই কাজে ব্যবহার করা হচ্ছে। এছাড়া আয়োজিত হচ্ছে রাজ্য ও জাতীয় স্তরে কৃষিমেলা।

কৃষি-প্রযুক্তি সহায়কদের প্রয়োজনীয় প্রাক্-চাকুরি এবং চাকুরিরত অবস্থায় প্রশিক্ষণের জন্য কৃষি প্রশিক্ষণকেন্দ্রগুলিকে ব্যবহার করা হয়। এ ছাড়া সম্প্রসারণ আধিকারিক ও অন্যান্য সম্প্রসারণ কর্মিদের জন্য প্রয়োজনমুখী স্বল্পমেয়াদি প্রশিক্ষণের বন্দোবস্তও করা হয়।

কৃষি তথ্যভান্ডারকে আরও শক্তিশালী করার লক্ষ্যে এবং ছাপাখানাগুলিকে আধুনিকীকরণের উদ্দেশ্যে বিশেষত কৃষি তথ্য পুস্তিকা প্রকাশ, প্রচার এবং জ্ঞাপনের জন্য বিশেষ প্রস্তাব করা হয়েছে ১৯৯৭-৯৮ বর্ষে।

রাজ্য গবেষণা শাখার কৃষি উপদেষ্টা পরিষেবার পরিকাঠামোগত উন্নয়নের জন্য এবং কৃষি সম্প্রসারণ গবেষণা পরিষেবা শক্তিশালী করার লক্ষ্যে ১৯৯৭-৯৮ বর্ষের জন্য প্রস্তাব করা হয়েছে যা নতুন প্রকল্প হিসাবে চালু হতে যাচ্ছে।

### ৮। মাটি ও জল সংরক্ষণ এবং এলাকাভিত্তিক উন্নয়ন ঃ

#### (১) মাটি ও জল সংরক্ষণ ঃ

পশ্চিমবঙ্গে চাষযোগ্য জমির প্রায় ৭% ভূমিক্ষয় ও ভূমিমান অবনমনের সমস্যায় জর্জরিত। বিভিন্ন মাটি ও জল সংরক্ষণ পদ্ধতি অবলম্বনের দ্বারা এই জমিসমূহের গুণগত মান পুনরুদ্ধার করা হয়েছে এবং বিভিন্ন উপায়ে যথাযথ ব্যবহারের উপযোগী করা হয়েছে। মাটি ও জল সংরক্ষণের বিভিন্ন পদ্ধতির প্রয়োগ ঘটিয়ে ভূমি-অবনমিত মোট ৩.০০ লক্ষ হেক্টর অর্থাৎ ৪৫% জমি ব্যবহারের উপযোগী করা হয়েছে। ফলে সেখানে আর্থ-সামাজিক উন্নতি করা সম্ভব হয়েছে এবং বিভিন্ন ফসলের উৎপাদনশীলতাও বৃদ্ধি পেয়েছে। এই কর্মসূচিগুলির অধিকাংশই নিয়মিতভাবে উপার্জনের জন্য কাজ ও শ্রমদিবস সৃষ্টি করে থাকে। এই কর্মসূচি প্রতি বছর প্রায় ৮ লক্ষ শ্রমদিবস সৃষ্টির ক্ষমতা রাখে।

কেন্দ্রীয় সাহায্যপুষ্ট জাতীয় জলবিভাজিকা প্রকল্প (এন. ডব্লু. ডি. পি. আর. এ.) বৃষ্টিনির্ভর এলাকায় কাজ করে চলেছে। এর উদ্দেশ্য হল বিভিন্ন প্রাকৃতিক সম্পদ যেমন ঃ ভূমি, জল, বৃক্ষ, পশু এবং মানব সম্পদের সংঘবদ্ধ ও নিবিড় সংরক্ষণ এবং মানোন্নয়নে ও ব্যবহারিক প্রয়োগে সাধারণ মানুষকে যুক্ত করা। অন্যান্য উদ্দেশ্যগুলি হল গ্রামাঞ্চলে কর্মদিবস সৃষ্টি করা এবং বাস্তুতান্ত্রিক সামঞ্জস্য রক্ষা করা। রাজ্যের ১৫টি জেলার ১৬৫টি ব্লকে এই প্রকল্প চালু আছে। প্রকল্পভুক্ত প্রতিটি ব্লকেই অণু-জলবিভাজিকা চিহ্নিত হয়েছে। এটি একটি কেন্দ্রীয় সাহায্যপুষ্ট প্রকল্প যার কেন্দ্রীয় ও রাজ্য সাহায্যের আনুপাতিক হার ৭৫:২৫। অষ্টম পরিকল্পনায় জল বিভাজিকা প্রকল্পের লক্ষ্যমাত্রা ছিল ৯৫,২৫০ হেক্টর কিন্তু ওই সময়ের মধ্যে ১,৩১,৯১২ হেক্টর এলাকায় প্রকল্পের কাজ করা সম্ভব হয়েছে। ১৯৯৭-৯৮-এর পরিকল্পনা বর্ষে আরও ১২,৫০০ হেক্টর এলাকায় সনাক্তকরণের লক্ষ্যমাত্রা ধার্য করা হয়েছে।

(২) **এলাকাভিত্তিক উন্নয়ন ঃ**

বাঁকুড়া, পুরুলিয়া, মেদিনীপুর এবং বর্ধমান জেলার আদিবাসী অধ্যুষিত অনুন্নত এলাকা এই প্রকল্পের আওতাভুক্ত করা হয়েছে। নানাবিধ উন্নয়নমূলক কাজকর্ম হাতে নেওয়া হয়েছে। ভূমি উন্নয়নসহ অগভীর নলকূপ, কুয়ো, বাঁধ, ক্রসবাঁধ/জোড়বাঁধ ইত্যাদি নির্মাণের সাহায্যে ক্ষুদ্রসেচ উন্নয়নের জন্য তফসিলি জাতি ও উপজাতিভুক্ত কৃষকদের ঋণ এবং ভরতুকিরূপে আর্থিক সাহায্য দেওয়া হচ্ছে। বহুবিধ ফসল প্রদর্শন কর্মসূচিও এই প্রকল্পে হাতে নেওয়া হয়েছে। এই প্রকল্পের কাজ আগামী ১৯৯৭-৯৮ বর্ষেও চালু থাকবে।

(৩) **খরাপ্রবণ এলাকার উন্নয়ন (ডি. পি. এ. পি.) কার্যক্রম**

খরাপ্রবণ এলাকাগুলিতে খরার প্রকোপ নিরশনের উদ্দেশ্যে, পরিবেশগত সামঞ্জস্য পুনরুদ্ধার এবং ভূমি, জল, গৃহপালিত পশু ও মানব সম্পদের যথাযথ ব্যবহারের লক্ষ্যে এই প্রকল্পটি রূপায়িত হচ্ছে। পুরুলিয়া জেলার ২০টি ব্লকে এবং বাঁকুড়া ও মেদিনীপুর জেলার ৭টি করে ব্লকে এবং বীরভূম জেলার ২টি ব্লকে এই প্রকল্পের কাজ চলছে। ১৯৯৭-৯৮ বর্ষেও এই প্রকল্পের কাজ অব্যাহত থাকবে।

(৪) **বিশেষ সমস্যাসঙ্কুল এলাকায় কৃষি উন্নয়ন ঃ**

অনুন্নত ও আদিবাসী অধ্যুষিত এলাকা যেমন বর্ধমান জেলার কাঁকসা, বুদবুদ, আউসগ্রাম, মেদিনীপুর জেলার গোপীবল্লভপুর, নয়াগ্রাম ; পুরুলিয়া জেলার ঝালদা, আর্সা, অযোধ্যা পাহাড় ইত্যাদি ৭টি ব্লককে এই প্রকল্পের অন্তর্ভুক্ত করা হয়েছে। এই প্রকল্প তফসিলি জাতি এবং আদিবাসীদের বিভিন্ন উন্নয়নমূলক কাজের জন্য ভরতুকি ও ঋণদান করে। উন্নয়নমূলক কাজগুলি হল ঃ ভূমি উন্নয়ন, অগভীর নলকূপ এবং কূপ খননের দ্বারা ক্ষুদ্রসেচ স্থাপন, বেসিক স্ল্যাগ প্রয়োগে ভূমি সংশোধন, বহুবিধ ফসলের প্রদর্শনী স্থাপন, বাঁধ/ক্রসবাঁধ জোড়বাঁধ নির্মাণ।

এই প্রকল্পের জন্য ১৯৯৬-৯৭ বর্ষে ২৭ লক্ষ টাকা বরাদ্দ ছিল। ১৯৯৭-৯৮ বর্ষেও এই কর্মসূচি চালু থাকবে যার জন্য বরাদ্দ করা হচ্ছে ৩৩ লক্ষ টাকা।

(৫) **শুখা এলাকায় চাষের প্রকল্প ঃ**

বাঁকুড়ার পশ্চিম অংশে পুরুলিয়া, বীরভূম, মেদিনীপুর (পশ্চিম) ও বর্ধমান জেলার কিয়দংশে অবস্থিত ৫৯টি ব্লকে এই প্রকল্প চালু আছে। স্বল্প এবং অনিয়মিত বৃষ্টিপাত এবং অল্প উদ্ভিদ খাদ্যযুক্ত অম্ল মাটির জন্য এই সকল এলাকার জমি একফসলি। এসব এলাকায় যে সব ফসল চাষ হয় তাদের মধ্যে চিনাবাদাম, অড়হর, কলাই, ভুট্টা এবং অন্যান্য জোয়ার জাতীয় তন্ডুলের একক বা মিশ্র চাষই প্রধান। অধিকতর ফসল উৎপাদনের জন্য বিজ্ঞানভিত্তিক চাষকে জনপ্রিয় করে তোলার জন্য এই প্রকল্পে প্রদর্শনী ক্ষেত্র স্থাপন করা হয়েছে।

এই উদ্দেশ্যে মোট ৩২০ লক্ষ টাকা ১৯৯৬-৯৭ বর্ষের জন্য বরাদ্দ ছিল। ১৯৯৭-৯৮ সালে এই কর্মসূচি যথারীতি বজায় থাকবে এবং এর জন্য ১৮৫ লক্ষ টাকা বরাদ্দের প্রস্তাব থাকছে।

**(৬) উত্তরবঙ্গ তরাই উন্নয়ন প্রকল্প (ইন্দো-ওলন্দাজ প্রকল্প) ঃ**

নেদারল্যান্ড সরকারের সহযোগিতায় কোচবিহার ও জলপাইগুড়ি জেলা এবং দার্জিলিং জেলার শিলিগুড়ি মহকুমা এই প্রকল্পের ছত্রছায়ায় অন্তর্ভুক্ত করা হয়েছে। এই প্রকল্পের প্রধান লক্ষ্য হল তফসিলি জাতি ও উপজাতির ক্ষুদ্র ও প্রান্তিক কৃষকদের জীবিকার মানোন্নয়নের উদ্দেশ্যে (ক) কৃষি উৎপাদন বৃদ্ধি, (খ) ভূমি ও জলের কার্যকর এবং যথাযথ ব্যবহার, (গ) গ্রামে নারীদের অবস্থানের উন্নতি এবং (ঘ) অংশীদার কৃষকদের মধ্যে সেচের সুযোগের সাফল্যমন্ডিত হস্তান্তরসহ উৎসগুলির যথাযথ ব্যবহারে, রক্ষণাবেক্ষণে এবং খরচ আদায়ে তাদের অংশগ্রহণের মাধ্যমে অধিকতর রোজগারের উৎস সৃষ্টি করা।

১৯৯৬-৯৭ সালে এই কার্যক্রম তিনটি পর্যায়ে সম্পন্ন হয়েছিল যার জন্য মোট বরাদ্দ ছিল ৪৩০ লক্ষ টাকা। তিনটি পর্যায়ে যে সমস্ত কাজগুলি সংগঠিত হয়েছিল তাদের মধ্যে উল্লেখযোগ্য হল হস্তচালিত নলকূপ, অগভীর নলকূপ, গভীর নলকূপ, ভূমি-সংরক্ষণ, ক্ষুদ্র আকারে নদী জল উৎক্ষেপক স্থাপন।

১৯৯৭-৯৮ বর্ষে এই প্রকল্প খাতে ৬৬০ লক্ষ টাকার প্রস্তাব রাখা হচ্ছে।

৯। **কৃষকদের বার্ধক্যভাতা ঃ**

বৃদ্ধ কৃষিশ্রমিক, বর্গাদার, ৬০ বছর বা ততোধিক বয়সের কৃষক যাদের জমির পরিমাণ তিন বিঘার কম, তাদের আর্থিক সাহায্য হিসাবে প্রতি মাসে ১০০ টাকা করে বার্ধক্যভাতা দেওয়া হয়। রোগে বা দুর্ঘটনাজনিত কারণে শারীরিক প্রতিবন্ধি কৃষকও ৫৫ বছর বয়স হলে এই প্রকল্পের সহায়তা পেতে পারেন। এই প্রকল্পে ২৭,৭৭৫ জনকে বার্ধক্যভাতা প্রদান কর্মসূচিতে অন্তর্ভুক্ত করা হয়েছে এবং যাদের মধ্যে দার্জিলিং গোর্খা পার্বত্য পরিষদের ১,১১৪ জন রয়েছেন।

এই প্রকল্পটি ১৯৯৭-৯৮ বর্ষেও অব্যাহত থাকবে।

১০। **কৃষি পরিসংখ্যান এবং মূল্যায়ন ঃ**

রাজ্যের কৃষি অধিকারের সমাজ অর্থনীতি ও মূল্যায়ন শাখা আগের মতোই ব্যুরো অফ অ্যাপ্লায়েড ইকনমিকস ও স্ট্যাটিস্টিক্স, ডাইরেক্টরেট অফ ল্যান্ড রেকর্ডস অ্যান্ড সার্ভেকে কৃষি উৎপাদন, ভূমি ব্যবহার-সংক্রান্ত নানাবিধ পরিসংখ্যান সংগ্রহ, সংকলন এবং বিশ্লেষণ করার কাজে সাহায্য করে চলেছে। এই শাখা আবার একক দায়িত্বে ১৭টি কৃষি জেলার ৪৪৮টি মনোনীত কৃষক পরিবারের খামার পরিচালনা-সংক্রান্ত বিভিন্ন তথ্যাদি যেমন প্রধান ফসলের চাষ-সংক্রান্ত ব্যয়, কৃষিপণ্যের মূল্য, কৃষি-মজুরি, আয়ব্যয়ের হিসাব ইত্যাদি সংগ্রহ করার দায়িত্ব পালন করছে। এ ছাড়া প্রধান চারটি ঋতুতে নমুনা হিসাবে চিহ্নিত মৌজার ক্ষেত্রে এক দাগ থেকে অন্য দাগে ঘুরে ২০টি প্রদান ফসলের এলাকা, ফলন—হার এবং মোট ফলন-সংক্রান্ত গণনার কাজ করে এবং পরিসংখ্যান তৈরি করে সম্প্রসারণ শাখাকে

পরামার্শগত সহযোগিতা নিয়মিতভাবে করে থাকে। এই কর্মসূচি ১৯৯৭-৯৮ বর্ষেও চালু থাকবে।

কয়েকটি নির্দিষ্ট সবজির ও ফলের এলাকা, উৎপাদন ও উৎপাদনশীলতা নিরূপণ করা যা ১৯৯৬-৯৭ সালে গ্রহণ করা হয়েছিল তা ১৯৯৭-৯৮ সালেও চালু রাখা হবে।

**১১। আখ এবং তুলো উন্নয়ন কর্মসূচি ঃ**

**(ক) আখ ঃ**

আখ এ রাজ্যের একটি অন্যতম অর্থকরী ফসল। যেহেতু অপরাপর অর্থদায়ী ফসলের সূচনা হবার সঙ্গে সঙ্গে আখচাষের এলাকা কমে যাচ্ছে, তাই আখের উৎপাদনশীলতা ও উন্নয়নের বিশেষ প্রয়োজনীয়তা দেখা দিয়েছে। বিভিন্ন কেন্দ্র ও রাজ্য সাহায্যপুষ্ট প্রকল্পের ছত্রছায়ায় আখ উন্নয়ন অব্যাহত রয়েছে। ১৯৯৭-৯৮ বর্ষেও তা চালু থাকবে।

**(খ) তুলো ঃ**

এ রাজ্যে তুলো চাষের যথেষ্ট সম্ভাবনা রয়েছে। কাজেই তুলো চাষ সম্প্রসারণের সম্ভাবনাও যথেষ্ট উজ্জ্বল বিশেষত সুন্দরবনের মতো অচিরাচরিত শস্য পর্যায়ভুক্ত অঞ্চলে। বেশ কিছু রাজ্য ও কেন্দ্রীয় আর্থিক সহায়তাপুষ্ট প্রকল্পও এই উদ্দেশ্যে চালু আছে। ১৯৯৭-৯৮ বর্ষে তা স্বভাবতই বলবৎ থাকছে।

**১৯৯৭-৯৮ সালের কৃষি উৎপাদনের লক্ষ্যমাত্রা**

১৯৯৭-৯৮ সালের জন্য প্রধান ফসলগুলির চূড়ান্তভাবে লক্ষ্যমাত্রা নিচে দেওয়া হল ঃ

| ফসল | লক্ষ্যমাত্রা (হাজার টনে) |
|---|---|
| (১) মোট চাল | ১২,৫৭৭.৫০ |
| (২) গম | ৭২৩.১২ |
| (৩) অন্যান্য দানাশস্য | ১২৯.৩৮ |
| (৪) মোট দানাশস্য | ১৩,৪৩০.০০ |
| (৫) ডালশস্য | ২০৭.৭০ |
| (৬) মোট খাদ্যশস্য | ১৩,৬৩৭.৭০ |
| (৭) মোট তৈলবীজ | ৫২৭.৮০ |
| (৮) বাণিজ্যিক ফসলসমূহ | |
| (ক) আখ | ১,৪৩০.০০ |

| ফসল | লক্ষ্যমাত্রা (হাজার টনে) |
|---|---|
| (খ) আলু | ৫,৬৪০.০০ |
| (গ) পাট | ৬,৫৪৫.০০* |
| (৯) শাকসবজি | ৯,৭৫৮.৪৬ |

*হাজার বেলের হিসাবে

১২। **কৃষি আবহবিদ্যা ঃ**

কৃষি আবহবিদ্যা শাখার মানমন্দিরভিত্তিক কার্যক্রমে পরিকল্পনাবিদ, গবেষক কর্মী, শস্যরক্ষার কাজে নিয়োজিত গবেষক, সম্প্রসারণ কর্মী, এমন কি প্রত্যন্ত গ্রামের কৃষককে গণমাধ্যম যেমন আকাশবাণী, দূরদর্শন ইত্যাদির সহযোগিতায় প্রয়োজনীয় তথ্য সরবরাহ করা হয়ে থাকে। জনসাধারণের হিতার্থে নিয়োজিত রাজ্যের গবেষক-কর্মীদেরও তথ্যাদি সরবরাহ করা হয়ে থাকে। এর ফলে একদিকে যেমন প্রতিকূল আবহাওয়া পরিস্থিতিজনিত ফসল-ক্ষতির পরিমাণ কমিয়ে আনা সম্ভব হয়েছে, তেমনই আবার অপরদিকে অনুকূল আবহাওয়ার পরিস্থিতিকে সদ্ব্যবহার করার বিষয়ে কৃষকরা আরও সচেতন হয়ে উঠেছেন। আবহাওয়া-সংক্রান্ত তথ্যের উপর ভিত্তি করে রোগ ও পোকার আক্রমণজনিত সমস্যাগুলির কারণ সম্বন্ধেও আলোকপাত করা সম্ভব হয়েছে। এই কার্যক্রম ১৯৯৭-৯৮ সালেও বলবৎ থাকবে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

কৃষি পরিস্থিতি, কৃষি পরিকল্পনা, কৃষি উৎপাদন-লক্ষ্যমাত্রা এবং কৃষি উন্নয়নের বিভিন্ন প্রকল্প/কর্মসূচি যেগুলি কার্যে রূপায়িত করার মনস্থ করা হয়েছে এবং যেগুলির জন্য ১৯৯৭-৯৮ বর্ষে বাজেট বরাদ্দ প্রয়োজন রয়েছে সে সম্বন্ধে আমি সংক্ষেপে বক্তব্য রেখেছি।

এই সঙ্গে আমি ব্যায়-বরাদ্দের দাবি পেশ করছি এবং সভার অনুমোদন প্রার্থনা করছি—

**সংযোজনী**

**১৯৯৫-৯৬ সালের সাফল্য**

| ফসল | ১৯৯৫-৯৬ (উৎপাদন '০০০ টনে) |
|---|---|
| (১) মোট চাল | ১১,৮৮৬.৯৯ |
| (২) গম | ৭২৫.২৯ |
| (৩) মোট দানাশস্য | ১২,৭৪৩.৬৩৫ |
| (৪) ডালশস্য | ১৪২.৫৪৬ |
| (৫) মোট খাদ্যশস্য | ১২,৮৮৬.১৮১ |

| ফসল | ১৯৯৫-৯৬ (উৎপাদন '০০০ টনে) |
|---|---|
| (৬) মোট তৈলবীজ | ৪১৫.৮৪২ |
| (৭) অর্থকরী ফসল | |
| (ক) আখ | ৫৪২.৩৬০ |
| (খ) আলু | ৫,১৭১.৫৯৪ |
| (গ) পাট এবং মেস্তা | *৫,৬৩৯.২১ |
| (৮) শাকসবজি | ৮,১৭৮.০০ |

*হাজার বেলের হিসাবে

## DEMAND No. 48

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 19,43,00,000 be granted for expenditure under Demand No. 48, Major Head : "2402—Soil and Water Conservation and 4402—Capital Outlay on Soil and Water Conservation", during the next financial year.

(This is inclusive of a total sum of Rs. 6,47,00,000 already voted on account)

(Printed Budget Speech of Shri Narendranath Dey on Demand No. 48 laid on the Table was published along with Demand No. 47)

## DEMAND No. 49

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 89,29,16,000 be granted for expenditure under Demand No. 49, Major Head : "2403—Animal Husbandry and 4403—Capital Outlay on Animal Husbandry (Excluding Public Undertakings)", during the next financial year.

(This is inclusive of a total sum of Rs. 29,76,00,000 already voted on account)

(Printed Budget Speech of Shri Anisur Rahaman on Demand Nos. 49 & 50 laid on the Table was taken as read.)

ব্যয়বরদ্দের দাবি পেশ করার প্রসঙ্গে আমি বিধানসভার মাননীয় সদস্যদের কাছে বিভাগীয় যে সকল কর্মসূচি গ্রহণ করা হয়েছে বা যে সকল কর্মসূচি গ্রহণ করা হবে, যার ব্যয় বরাদ্দ অনুমোদনের জন্য পেশ করছি তাদের মূল বিষয়গুলি উল্লেখ করতে চাই।

২। আমার বিভাগ ১৯৯৭-৯৮ সালের বার্ষিক পরিকল্পনায় নিম্নলিখিত কিছু সামাজিক ও প্রযুক্তিগত উদ্দেশ্য সাধনের জন্য বিশেষ ক্ষেত্রে চিহ্নিত করেছে ঃ—

(ক) স্বনির্ভরতা

(খ) কর্মসংস্থানের সুযোগ সৃষ্টি

(গ) সম্পদের সুষ্ঠু ব্যবহার এবং নতুন সম্পদ সৃষ্টি

(ঘ) আধুনিক প্রযুক্তি গ্রহণ, প্রয়োগ ও সম্প্রসারণ

(ঙ) গ্রামীণ অর্থনীতির উন্নয়ন

(চ) প্রাণী স্বাস্থ্য বিদ্যা ও গবেষণার উৎকর্ষ সাধন

(ছ) প্রাণীসম্পদ বিকাশ বিভাগের বিভিন্ন প্রকল্প ও কর্মসূচীর সার্থক রূপায়ণের লক্ষ্যে পঞ্চায়েত ব্যবস্থা ও অন্যান্য বিভাগের সাথে কার্যকর সমন্বয়সাধন।

৩। পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার গ্রামোন্নয়ন এবং সমাজের অনগ্রসর শ্রেণী ও দরিদ্র কৃষকদের অর্থনৈতিক উন্নয়নের উপর বিশেষ গুরুত্ব আরোপ করেছেন। এই বিষয়টি মাথায় রেখে আমার বিভাগ গ্রামের সাধারণ মানুষের জন্য উৎপাদনমুখী এবং কর্মসংস্থানের সুযোগ সৃষ্টিকারী নানা কর্মসূচী গ্রহণে ব্রতী হয়েছে। কৃষির পরে প্রাণীপালনই এমন এক ক্ষেত্র যা বাস্তুতন্ত্র-সহায়ক সহজ সরল প্রযুক্তি কাজে লাগিয়ে বর্ধিতহারে কর্মসংস্থানের সুযোগ সৃষ্টি করতে পারে অথচ পরিবেশের জৈবিক বৈচিত্র্য ও স্থানীয় উদ্ভিদ জগৎ ও প্রাণীসম্পদ বিনষ্ট করে না। উপরন্তু, সমগ্র জাতির পুষ্টির যোগান হিসাবে দুধ, ডিম, মাংস ইত্যাদি অতি প্রয়োজনীয় প্রোটিনের উৎপাদন বাড়ায়।

৪। ১৯৯১ সালের আদমশুমারি অনুযায়ী পশ্চিমবঙ্গের মোট জনসংখ্যা ৬,৮০,৭৭,৯৬৫— যা দেশের মোট জনসংখ্যা ৮%। এ রাজ্যের জমির আয়তন ৮৮.৭৫২ বর্গ কি.মি. যা দেশের মোট জমির প্রায় ২ শতাংশ। জনসংখ্যার এক বিশাল অংশই গ্রামবাসী—যাদের মধ্যে আছে ক্ষুদ্র/প্রান্তিক চাষী এবং ভূমিহীন শ্রেণী।

৪.১। এ রাজ্যের গবাদি প্রাণীরও এক বিশাল সম্ভার রয়েছে। ১৯৯৪ সালের ১৫৩তম পঞ্চবর্ষীয় প্রাণীশুমারি (উল্লেখ তারিখ ছিল ৩১-১২-৯৪) অনুসারে রাজ্যে অনুমিত প্রাণীসম্পদের সংখ্যা নিম্নরূপ—

| | | | |
|---|---|---|---|
| গরু | — | ১৭৫.১১ | লক্ষ |
| মহিষ | — | ৯.৬৫ | ” |
| ভেড়া | — | ১৪.৮১ | ” |
| ছাগল | — | ১৪২.৭৪ | ” |
| শূকর | — | ৯.৪৯ | ” |

| | | | |
|---|---|---|---|
| মুরগি | — | ২৮৮.২৩ | ” |
| হাঁস | — | ১০৮.২৪ | ” |
| অন্যান্য পাখি | — | ০.৯২ | ” |
| মোট | — | ৭৪৯.১৯ | লক্ষ |

৪.২ রাজ্যে প্রতি বর্গ কি. মি. এলাকায় গবাদি প্রাণীর ঘনত্বও খুব বেশি। অধিকাংশ প্রাণীই কোনও স্বীকৃত প্রজাতিভুক্ত নয় এবং এদের “স্থানীয়” বা দেশি” প্রজাতি হিসাবে উল্লেখ করা হয়। সাধারণত গ্রামের গরিব মানুষের বাড়ির পেছনের উঠোনে এদের পালন করা হয়। এদের মাংস, ডিম, দুধের উৎপাদন হারও অত্যন্ত কম।

৪.৩ যথাযথ গুরুত্ব না দেওয়ায় এবং পর্যাপ্ত অর্থবিনিয়োগের অভাবে স্বাধীনতা উত্তর সময়ে সত্তর দশকের মাঝামাঝি পর্যন্ত এই বিভাগের স্থান ছিল অগ্রাধিকার তালিকার নিচের দিকে। ফলত বিনিয়োগের সিংহভাগই যেত কৃষি (শস্য উৎপাদন) খাতে এবং রাজ্যের মোট জমিরও বেশিরভাগই কৃষিকার্যেই ব্যবহৃত হয়েছে। এ জন্য বিগত কয়েক দশকের কর্মসূচীতে রাজ্যে প্রধান প্রধান প্রাণীজাত উৎপন্ন সামগ্রীর যেমন—দুধ, ডিম, মাংস, প্রভৃতির যোগান ও ভারত সরকারের নিউট্রিশনাল অ্যাডভাইসারি কমিটির সুপারিশমতো যে পরিমাণ ঐ সমস্ত সামগ্রী প্রয়োজন তার ফারাক কমানো সম্ভব হয়নি।

৪.৪ বর্তমান দিনের উৎপাদন এবং প্রয়োজন এই প্রকার ঃ

| সামগ্রী | প্রয়োজন (৯৫-৯৬) | অনুমিত উৎপাদন (৯৫-৯৬) |
|---|---|---|
| দুধ (লক্ষ এম. টি.) | ৫৮.১৬ | ৩৩.৪১ |
| ডিম (মিলিয়ন) | ১৩৬৫৭ | ১৫৬৮ |
| মাংস (০০০ এম. টি.) | ১৬৬২ | ৪.২৫ |

৪.৫ সত্তর দশকের মাঝমাঝি থেকে, বিশেষ করে বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর থেকে নতুন করে উদ্যোগ নেওয়া শুরু হয়েছে। সেই সময় থেকেই ভূমিহীন, ভাগচাষী, ক্ষুদ্র চাষী ও গ্রামীণ কারিগরদের বাড়তি আয়ের সংস্থান করে দেবার ক্ষেত্রে প্রাণীপালন ক্রমশই উল্লেখযোগ্য ভূমিকা পালন করছে।

৫. পূর্বতন প্রাণীসম্পদ বিকাশ ও প্রাণীস্বাস্থ্য অধিকার দুটির একত্রীকরণের মাধ্যমে একটি অধিকার গঠন করা হয়েছে, যাতে স্বাস্থ্য পরিচর্যা থেকে সবুজ গোখাদ্য চাষ পর্যন্ত সামগ্রিক পরিষেবা ও কর্মসূচিগুলি একই জায়গা থেকে পরিচালনা করা সম্ভব হয়। ১৯৯৬-৯৭ সালে প্রশাসনিক ক্ষেত্রেও একটি বড় রকমের রদবদল করা হয়েছে।

৫.১ বর্তমান পদগুলির পুনর্বিন্যাস ঘটিয়ে গ্রামীণ সম্প্রসারণ পরিষেবাকে আরও ফলপ্রসূ করে তোলার জন্য এই বিভাগ ইতিমধ্যেই প্রতি ব্লকে একজন ব্লক প্রাণী উন্নয়ন আধিকারিক

(বা BLDO) নিয়োগ করেছে। এই আধিকারিকদের "পদাধিকার বলে পঞ্চায়েত সমিতি আধিকারিক" এই নতুন পদমর্যাদা দেওয়া হয়েছে। নিজ নিজ পঞ্চায়েত সমিতি এলাকায় যাবতীয় প্রাণীসম্পদ উন্নয়নের সামগ্রিক দায়িত্বে এরাই নিয়োজিত থাকবেন। এরাই প্রাণীসম্পদ বিকাশ বিভাগের কাজের ক্ষেত্রে সংশ্লিষ্ট সবরকম উন্নয়ন কর্মসূচির রূপায়ণের কাজে পঞ্চায়েত, ব্লক স্তরের অন্যান্য বিভাগীয় আধিকারিক এবং ব্যাঙ্ক কর্মিদের মধ্যে সমন্বয় সাধন করবেন।

৫.২। শীঘ্রই এই বিভাগ প্রতিটি গ্রাম পঞ্চায়েতে একজন করে ভেটেরিনারি ফিল্ড অ্যাসিস্ট্যান্ট/ফিল্ড অ্যাসিস্ট্যান্ট/লাইভস্টক ডেভেলপমেন্ট অ্যাসিস্ট্যান্ট নিয়োগ করতে যাচ্ছে। এই কর্মী তৃণমূল স্তরে স্থানীয় প্রাণীপালক এবং জনসাধারণকে উন্নত প্রথায় প্রাণীপালন ও প্রাণীস্বাস্থ্য পরিচর্যা বিষয়ে আগ্রহী ও সচেতন করবেন। প্রাণীসম্পদের তথ্য সংগ্রহ করবেন। এছাড়া দুধ প্রভৃতি উৎপাদন, বিপণনের তথ্য, এলাকায় প্রাণীর রোগের বিবরণ ও রোগের প্রাদুর্ভাবের বিবরণ প্রভৃতি সংগ্রহ করবেন। তিনি গ্রাম পঞ্চায়েতের সঙ্গে যৌথ পরামর্শক্রমে এবং প্রযুক্তিবিদ আধিকারিকদের তত্ত্বাবধানে প্রতিষেধক টিকা দেওয়া, প্রাণীপালকের বাড়ির দরজায় কৃত্রিম প্রজননের পরিষেবা পৌঁছে দেওয়া প্রভৃতি কাজ সম্পন্ন করবেন।

৫.৩ মহকুমা স্তরে মহকুমা প্রাণীস্বাস্থ্য কেন্দ্রে জটিল রোগ নির্ণয়ের ব্যবস্থা থাকবে।

৫.৪ একত্রীকরণের পর প্রতিটি জেলায় একজন উপ অধিকর্তা ছাড়াও তাকে সাহায্য করার জন্য ছয়জন বিশেষজ্ঞ আধিকারিক থাকবেন। এরা মিলিতভাবে প্রাণীসম্পদ বিকাশ বিভাগের বিভিন্ন শাখা—যথা, গবাদি প্রাণী উন্নয়ন, ভেড়া, ছাগল, শূকর, হাঁস মুরগি ও সবুজ গো-খাদ্য উন্নয়নের কাজে নিযুক্ত হবেন। উপ-অধিকর্তা আবার পরিষদ আধিকারিক হিসাবে অভিহিত হবেন এবং প্রয়োজন অনুসারে জেলা পরিষদের সাথে পরামর্শ করে উপরোক্ত কর্মসূচি রূপায়ণ করবেন।

জেলা সদরের রাজ্য প্রাণীস্বাস্থ্য কেন্দ্রগুলিকে অত্যাধুনিক পূর্ণাঙ্গ রোগ নির্ণয় কেন্দ্রে রূপান্তরিত করা হচ্ছে, যাতে সব ধরনের রোগ নির্ণয়, চিকিৎসা ও প্রতিরোধ ব্যবস্থা গ্রহণ সম্ভব হয়।

৫.৫ জেলাগুলির মধ্যে কাজের সমন্বয় সাধনের তদারকির জন্য বিভাগীয় স্তরে যুগ্ম অধিকর্তা স্তরের তিনজন আধিকারিককে নিযুক্ত করা হয়েছে। সর্বোপরি, সবুজ গো-খাদ্যের চাষ বা প্রাণীস্বাস্থ্য সুরক্ষার কাজ সমেত প্রাণীসম্পদ বিকাশের যাবতীয় কর্মসূচির তত্ত্বাবধানে রাজ্য স্তরে রয়েছেন একজন অধিকর্তা, একজন প্রধান অধিকর্তা ও আরও কিছু প্রবীণ আধিকারিকগণ।

৫.৬ "দোহ উন্নয়ন এবং দুগ্ধ সমবায় সমিতি" গঠন ও উন্নয়নের দায়িত্ব যথাক্রমে একটি পৃথক অধিকারের অধীনে এবং রাজ্যস্তরীয় ফেডারেশনের অধীনে রাখা হয়েছে।

৬. এই বিভাগের সর্বাপেক্ষা গুরুত্বপূর্ণ কাজের ক্ষেত্র হ'ল সংকরায়ণের মাধ্যমে দেশি গরুর মানোন্নয়নের কর্মসূচী। নিম্ন উৎপাদনশীল দেশি প্রজাতির গরুকে এখন উন্নত প্রজাতির ষাঁড়ের-মূলত হলস্টিন এবং জার্সি গো-বীজ দ্বারা কৃত্রিম পদ্ধতিতে প্রজনন করিয়ে সংকর

প্রজাতির বাছুর তৈরি করা হচ্ছে। এদের মধ্যে বকনাগুলি দুধ দেওয়ার উপযোগী হলে দেশীয় পরিবেশেই স্বল্প পরিচর্যায় তাদের মা গাভিদের থেকে প্রায় তিনগুণ বেশি দুধ দিতে সক্ষম হবে। বর্তমানে তরল গো-বীজের মাধ্যমে কৃত্রিম প্রজননের ব্যবস্থাকে পর্যায়ক্রমে পরিহার করে, হিমায়িত গো-বীজ প্রযুক্তিকেই পুরোপুরি গ্রহণ করার দিকে আমরা সুপরিকল্পিতভাবে এগিয়ে চলেছি। ১৯৯৬-৯৭ সালে প্রায় ৭.০১ লক্ষ কৃত্রিম প্রজনন সম্পন্ন হবে আশা করা যায়। এই কাজের জন্য ২৭৭৮টি কৃত্রিম প্রজনন কেন্দ্র বা ইউনিট আছে। আগামী ২০০০ সালের মধ্যে প্রতিটি গ্রাম পঞ্চায়েতে একটি কৃত্রিম প্রজনন কেন্দ্র স্থাপন করার চিন্তা ভাবনা আছে। একথা প্রাসঙ্গিক যে, এই লক্ষ্যপূরণ করার দুটি অপরিহার্য শর্ত হ'ল—বাজেটে যথেষ্ট অর্থ বরাদ্দ এবং প্রয়োজনীয় প্রযুক্তিবিদদের সহযোগিতা।

পাশাপাশি স্থানীয় যুবকদের উপযুক্ত প্রশিক্ষণ দিয়ে খামারির দোরগোড়ায় এই কৃত্রিম প্রজনন পরিষেবার সুযোগ পৌঁছে দেওয়ার চেষ্টাও চলছে। এই সব প্রশিক্ষিত যুবকরা তাদের পরিষেবার বিনিময়ে সরকার নির্ধারিত হারে পারিশ্রমিক খামারির কাছ থেকে পাবেন। এর ফলে গ্রামের বেকার যুবকেরা তাদের রুজিরোজগারের একটা সংস্থান করে নিতে পারবেন।

বেলগাছিয়াতে দু'টি এবং জলপাইগুড়িতে একটি—এই তিনটি তরল নাইট্রোজেন প্ল্যান্ট স্থাপনের ফলে কৃত্রিম প্রজনন কর্মসূচীতে যথেষ্ট গতির সঞ্চার হয়েছে। শীঘ্রই বর্ধমান, বিষ্ণুপুর এবং মালদহে একটি করে এই জাতীয় প্ল্যান্ট স্থাপন করা হবে এবং সম্ভবত ১৯৯৭-৯৮ সালের মধ্যে আরও তিনটি প্ল্যান্ট স্থাপন করা সম্ভব হবে। ভারত সরকার ও এন. ডি. ডি. বি.-এর কাছ থেকে আশানুরূপ সহযোগিতা পাওয়া গেলে আমরা ১৯৯৭-৯৮ সালে ১০০ লক্ষ কৃত্রিম প্রজনন করার লক্ষ্যমাত্রা পূরণ করতে পারব।

৬.১ আমাদের বিভাগ হরিণঘাটায় একটি হিমায়িত গোবীজ বীক্ষণাগার স্থাপন করেছে। এর কাজ পুরোদমে চালু হলে, এই বীক্ষণাগার থেকে বছরে ৩৪ লক্ষ ডোজের হিমায়িত গোবীজ পাওয়া সম্ভব হবে—যা আমাদের এই ক্ষেত্রটিতে স্বনির্ভরতার লক্ষ্যে পৌঁছে দেবে। আগামীতে আরও একটি ষাঁড় রক্ষণকেন্দ্র এবং গোবীজ হিমায়িতকরণ বীক্ষণাগার স্থাপনের পরিকল্পনা আছে।

৬.২ এ রাজ্যের বিভিন্ন স্থানে নয়টি গো-পালন খামার আছে। এই খামারগুলিতে প্রায় ৪,০০০ উন্নত প্রজনন সক্ষম প্রাণী আছে। ১৯৯৭-৯৮ সালে অর্থ বরাদ্দের উপর নির্ভর করে এই খামারগুলির সম্প্রসারণ ও উন্নতিসাধন সম্ভব হবে। যে সব অঞ্চলে কৃত্রিম প্রজননের সুযোগ পৌঁছে দেওয়া সম্ভব হবে না সেইসব অঞ্চলে এই জাতীয় খামারগুলি থেকে প্রজননক্ষম ষাঁড় সরবরাহ করে স্বাভাবিক পদ্ধতিতে প্রজননের কাজ সম্পন্ন করা হবে।

৭. মুরগি পালনের ক্ষেত্রে আমাদের প্রধান উদ্দেশ্য উন্নত মানের মুরগির বাচ্চা এবং বাচ্চা ফোটানোর ডিম গ্রামের খামারিদের জন্য সরবরাহ করা। এর ফলে তাদের নিজস্ব দেশি প্রাণীসম্ভারকে সংকরায়ণের সাহায্যে অধিক উৎপাদনশীল উন্নত প্রজাতিতে রূপান্তরিত করা সম্ভব হবে। রাজ্যে মোট কুড়িটি রাজ্য হাঁস-মুরগি খামারে' প্রায় ৪০,০০০ পাখি সংরক্ষিত আছে।

৭.১ গ্রামের চাষীদের মধ্যে খাঁকি ক্যাম্পবেল হাঁস পালন বিশেষ জনপ্রিয় হয়েছে। ১৯৯৬-৯৭ সালে রাজ্য সরকার রায়গঞ্জে একটি স্বয়ংসম্পূর্ণ হাঁস প্রজনন খামার চালু করেছেন। উন্নত মানের হাঁসের বাচ্চার যোগানের চাহিদা মেটানোর জন্য প্রাণীসম্পদ বিকাশ বিভাগ কেন্দ্রীয় সরকারের সহায়তায় একটি হাঁস প্রজনন কেন্দ্র স্থাপন করার বিষয়ে ভারত সরকারের সঙ্গে আলোচনা চালাচ্ছেন। ব্রয়লার মুরগি উৎপাদন কেন্দ্র চালু করার বিষয়েও ভারত সরকারের সাথে কথাবার্তা চলছে। উভয় ক্ষত্রেই এই পরিকল্পনা বাস্তবায়নের জন্য রাজ্য সরকারের তরফে কেন্দ্রীয় সরকারকে জমি ও অন্যান্য সুযোগ সুবিধা প্রদানের প্রস্তাব দেওয়া হয়েছে। রাজ্য সরকার ভারত সরকারের মাধ্যমে ভিয়েতনাম থেকে ব্রয়লার হাঁস উৎপাদনের জন্য ৮৪০টি হাঁসশাবক পেয়েছে। এদের বর্তমানে গোবরডাঙ্গা, মেদিনীপুর, মালদহ এবং নিমপীঠের রাজ্য হাঁসমুরগি খামারগুলিতে রাখা হয়েছে। অল্প কয়েক মাসের মধ্যেই এগুলি থেকে উচ্চ হারে সংখ্যাবৃদ্ধি আরম্ভ হবে। এ বছরের শেষে রাজ্যের মোট ডিম উৎপাদনের সংখ্যা ২৬৩০ মিলিয়নে পৌছতে পারে।

৮. সমাজের দুর্বলতর শ্রেণীর মধ্যে বিশেষত তফসিলি জাতি এবং উপজাতিদের মধ্যে ছাগল, ভেড়া এবং শূকর প্রচলিত পুরানো পদ্ধতিতে পালন করা হয়ে থাকে। এখানে দেশি প্রজাতির শূকরের যে সম্ভার রয়েছে তার মানোন্নয়নের জন্য উন্নত মানের সাদা শূকরের সঙ্গে সংকরায়ণ ঘটানোর উদ্যোগ সরকার নিয়েছেন। হরিণঘাটার আঞ্চলিক শূকর প্রজনন কেন্দ্রটি দেশের অন্যতম বিখ্যাত খামার ; সেখানে ১,০০০-এর অধিক উন্নত মানের সাদা শূকর আছে। ১৯৯৬-৯৭ সালে (জানুয়ারি '৯৭ পর্যন্ত) বেসরকারি উদ্যোগে শূকর খামারের উন্নয়নের অঙ্গ হিসাবে এই খামার থেকে ১,৪২৩টি উন্নতমানের শূকর সরবরাহ করা হয়েছে। এই খামার প্রতিবেশী রাজ্যগুলির উন্নত জাতের শূকরের চাহিদাও পূরণ করে।

এই বিভাগ, বর্ধমান জেলা পরিষদের সাথে যৌথ উদ্যোগে এবং ভারত সরকারের সহযোগিতায় বর্ধমানের জঙ্গলমহলে একটি বিদেশি প্রজাতির শূকর প্রজনন কেন্দ্র স্থাপন করেছে।

আর একটি এই জাতীয় খামার শালবনিতে চালু করা হয়েছে। ভবিষ্যতে মুর্শিদাবাদ এবং দক্ষিণ ২৪ পরগনায় আরও দুটি শূকর খামার স্থাপন করার পরিকল্পনা এই বিভাগের আছে। এর ফলে উন্নত প্রজাতির শূকরের সহজ লভ্যতা বাড়বে এবং বেসরকারি শূকর খামারি এবং সমবায়িদের চাহিদা মেটানো সম্ভব হবে।

ভারত সরকারের আর্থিক অনুদানে হরিণঘাটার মিট প্ল্যান্টটি আধুনিকীকরণ এবং সম্প্রসারণের পরিকল্পনাও এই বিভাগের আছে।

৮.১ ছাগল এবং ভেড়া উন্নয়ন কমসূচীতে এই বিভাগের কাজকর্ম মোটামুটি সীমিত মাত্রার।

(ক) এই কাজকর্ম মূলত বাছাই করা কৃষ্ণকায় ছাগলের উন্নয়নে রাজ্যের চারটি ছাগল খামার পরিচালনা—

এবং

(খ) মাংস উৎপাদন বাড়ানোর লক্ষ্যে সংকরায়নের পরীক্ষা চালানো।

এ ছাড়া সহায়ক আয়ের জন্য ছাগল পালনে উৎসাহিত করতে উন্নতজাতের ছাগল প্রাণী পালকদের সরবরাহ করাও হয়।

১৯৯৭-৯৮ সালে অন্যান্য উন্নত প্রজাতির ছাগলের আমদানির মাধ্যমে রাজ্যের যে ছাগল খামারগুলি চালু আছে তার উন্নয়ন এবং সম্প্রসারণের এক পরিকল্পনা হাতে নেওয়া হয়েছে।

৮.২ প্রাণী পালকদের দেশি ভেড়ার সম্ভারকে উন্নত করার জন্য উন্নত জাতের ভেড়া সরবরাহের উদ্দেশ্যে রাজ্যের ভেড়াখামার তিনটির উন্নয়ন ও সম্প্রসারণ করা হবে।

সুন্দরবনের লবণাক্ত এলাকার একটি বিশেষ প্রজাতির ভেড়া (স্থানীয় নাম "গাড়োল") যার এক সাথে একাধিক বাচ্চা দেবার ক্ষমতা আছে। এই জাতের ভেড়ার উন্নয়নের পরিকল্পনা কার্যকর করার বিষয়টি রাজ্য সরকারের বিবেচনাধীন রয়েছে এবং ইতিমধ্যেই "ইন্ডিয়ান কাউন্সিল অফ এগ্রিকালচারাল রিসার্চ"-এর সাথে এ বিষয়ে আলাপ আলোচনা শুরু হয়েছে।

৮.৩ রাজ্য সরকার খরগোশের মাংশ উৎপাদনের জন্য কল্যাণীতে একটি খরগোশ খামার চালু করেছে। খরগোশ পালনের মাধ্যমে এক দিকে যেমন মাংস উৎপাদন বৃদ্ধি পাবে এবং অপর দিকে তেমনি গরিব খামারিদের একটি সহায়ক আয়ের সংস্থান হবে। ১৯৯৬-৯৭ সালে চব্বিশ পরগনা (উত্তর ও দক্ষিণ), মেদিনীপুর এবং বাঁকুড়া জেলায় খরগোশ পালন সম্প্রসারিত হচ্ছে এবং ১৯৯৭-৯৮ সালে অন্যান্য জেলাতেও তা সম্প্রসারিত করা হবে বিভিন্ন জেলাগুলিতে মোট আটটি (৮) খরগোশ খামার চালু করার এক পরিকল্পনা ভারত সরকারের বিবেচনাধীন রয়েছে।

৯. একটি উন্নত প্রজাতির প্রাণীর জন্মগ্রহণের পর তার কাছে কাম্য উৎপাদন পাওয়ার জন্য তাকে নিরোগ রাখাতে স্বাস্থ্যসম্মত ভাবে পরিচর্যা করা অত্যন্ত জরুরি। এ জন্য এই বিভাগের একটি প্রাণী স্বাস্থ্য সুরক্ষার বিস্তৃত ব্যবস্থা আছে। কিন্তু আরও অধিক সংখ্যক খামারিকে এই স্বাস্থ্য পরিষেবার আওতায় আনার জন্য বিভাগীয় লক্ষ্য হচ্ছে বিশেষ প্রাণী স্বাস্থ্য কর্মসূচির উন্নয়ন ও সম্প্রসারণ।

প্রাণী স্বাস্থ্য পরিচর্যা ব্যবস্থার উদ্দেশ্য ও লক্ষ্য হবে ঃ

(ক) রোগাক্রান্ত প্রাণীর রোগ নির্ণয় ও চিকিৎসা

(খ) মহামারি পর্যায়ের রোগব্যাধির প্রতিরোধের জন্য প্রয়োজনীয় প্রতিষেধক ব্যবস্থা গ্রহণ

(গ) রোগ প্রতিরোধে সুসংবদ্ধ নিয়ন্ত্রণ ব্যবস্থা

(ঘ) টিকা উৎপাদন

(ঙ) প্রাণী রোগ ব্যাধি সম্পর্কে সজাগ নিরীক্ষণ

৯.১ প্রতিটি পঞ্চায়েত সমিতি এলাকায় একটি ব্লক প্রাণী স্বাস্থ্য কেন্দ্র আছে এবং ২৭১টি পঞ্চায়েত সমিতিতে একটি করে অতিরিক্ত প্রাণী স্বাস্থ্যকেন্দ্র আছে। এছাড়াও প্রাণী স্বাস্থ্য উন্নয়ন কর্মসূচীতে নিম্নলিখিত স্বাস্থ্যকেন্দ্রগুলিও কাজ করছে ঃ

| | | |
|---|---|---|
| [illegible] প্রাণী স্বাস্থ্যকেন্দ্র | — | ১১০ |
| প্রাণী বিকাশ সহায়ক কেন্দ্র | — | ৬২০ |
| প্যাথোলজিকাল ল্যাবরেটরি | — | ৩৪ |
| কোয়ারেনটাইন স্টেশন | — | ৩ |
| চেক পোস্ট | — | ১০ |
| রোগমুক্ত এলাকা | — | ৬ |
| রোগ পর্যবেক্ষণ কেন্দ্র | — | ৫ |

৯.২ উপরোক্ত প্রাণী স্বাস্থ্য সুরক্ষা ব্যবস্থা দ্বারা রোগনির্মূল কর্মসূচী অনেকাংশে প্রাণীরোগ নিয়ন্ত্রণে রাখতে সাহায্য করছে। এ বছর কোনও বড় ধরনের মহামারি আকারের রোগের প্রাদুর্ভাব ঘটেনি এবং রাজ্যকে সাময়িকভাবে, 'রিন্ডার পেস্ট'—যা কিনা গবাদি প্রাণীর পক্ষে একটি ভয়াবহ রোগ থেকে মুক্ত অঞ্চল বলে ঘোষণা করা হয়েছে।

৯.৩ ১৯৯৬-৯৭ সালে প্রায় ৮৬.৫৬ লক্ষ প্রাণীর চিকিৎসা করা হয়েছে এবং উপরোক্ত বিভিন্ন কেন্দ্র এবং শিবিরের মাধ্যমে প্রায় ১৫৬.৩২ লক্ষ প্রাণী এবং পাখিকে টিকা দেওয়া হয়েছে।

৯.৪ "ফুট অ্যান্ড মাউথ" রোগের ক্ষেত্রে রোগমুক্ত এলাকা সৃষ্টি করার জন্য একটি প্রকল্প গ্রহণ করা হয়েছে এবং প্রথম পর্যায়ে কলকাতা বন্দর, হলদিয়া বন্দর এবং কলকাতা বিমানবন্দরকে বেছে নেওয়া হয়েছে।

৯.৫ বিভিন্ন জেলায় অ্যানথাক্স, ব্ল্যাক কোয়ার্টার, হেমোরেজিক সেপটিসেমিয়া ইত্যাদি রোগের বিষয়েও বিভিন্ন জেলায় অনুসন্ধান চালানো হচ্ছে যাতে এই রোগগুলি নিয়ন্ত্রণ করা সম্ভব হয়। গবাদি প্রাণীর পরজীবী ঘটিত রোগ সংক্রমণের সুনিয়ন্ত্রণ সুফলদায়ী হয়েছে।

বিশেষ নিয়ন্ত্রণ কর্মসূচী হাতে নেওয়া হয়েছে বন্ধ্যাত্বজনিত রোগাক্রান্ত এলাকাগুলিতে।

৯.৬ কলকাতার ইনস্টিটিউট অফ অ্যানিম্যাল হেলথ অ্যান্ড ভেটেনারি বায়োলজিকালে প্রাণী মহামারি ও সংক্রামক রোগ প্রতিরোধের জন্য উন্নত মানের প্রতিষেধক টিকা তৈরি করা হচ্ছে ; ১৯৯৬-৯৭ সালে ১৭০ লাখ মাত্রার বিভিন্ন টিকা এখান থেকে তৈরি করা সম্ভব বলে আশা করা হচ্ছে। এই সংস্থার প্রতিষেধক টিকাগুলি উন্নত মানের হওয়াতে এই রাজ্যের দাবি মিটিয়ে উদ্বৃত্ত টিকা চাহিদা অনুযায়ী অন্যান্য রাজ্যে যোগান দেওয়া সম্ভব হচ্ছে। ১৯৯৭-৯৮ সালে উৎপাদন ২০০ লাখ মাত্রা স্পর্শ করবে আশা করা যায়।

৯.৭. গ্রামের প্রত্যন্ত প্রান্তে সাপ্তাহিক প্রাণী স্বাস্থ্য শিবির পরিচালনা করার ফলে, প্রাণী পালকদের প্রায় বাড়ির দরজায় এই স্বাস্থ্য পরিষেবা পৌঁছে দেওয়া সম্ভব হয়েছে। ১৯৯৬-৯৭ সালে ১২,৬১৮ সংখ্যক এই জাতীয় স্বাস্থ্য শিবিরের আয়োজন করা সম্ভব হয়েছে এবং ১০.০৯ লাখ পাণীর চিকিৎসা করা হয়েছে এবং ১১.৪৩ লাখ প্রাণী ও পাখিকে এই জাতীয় শিবিরে প্রতিষেধক টিকা দেওয়া হয়েছে। ১৯৯৬-৯৭ সালে মোট চিকিৎসিত প্রাণীর সংখ্যা ৮৬.৫৬ লক্ষ এবং ১৫৬.৩২ লক্ষ প্রাণীকে প্রতিষেধক টিকা দেওয়া হয়েছে। ১৯৯৭-৯৮ সালে এই কাজ আরও বাড়ানো হবে।

৯.৮. প্রাণী সম্পদের উন্নয়নের পরিষেবা মানব সম্পদ উন্নয়নের কর্মসূচীতে ভেটেরিনারি ফার্মেসিতে একটি ডিপ্লোমা কোর্স চালু করা হয়েছে।

৯.৯. রাজ্য প্রাণী কল্যাণ পর্ষদ ইতিমধ্যেই কাজ শুরু করেছে। এই পর্ষদ-এর মাধ্যমে রাজ্যের বেসরকারি সংস্থাগুলির সাথে একটি যোগসূত্র স্থাপন করা হয়েছে—যার উদ্দেশ্য হল রোগ প্রতিরোধ ও নিয়ন্ত্রণে কার্যকর ব্যবস্থা গ্রহণ এবং যারা প্রাণী-পাখি পালন করেন, তাদের প্রাণীবাহিত রোগ এবং প্রাণী পরিচর্যা সম্বন্ধে সচেতন করে তোলা।

১০. প্রাণী সম্পদের উন্নয়নের সাথে সাথে সুষম প্রাণী খাদ্য এবং সবুজ ঘাসের উৎপাদন সংক্রান্ত উন্নয়নের বিষয়টি ওতপ্রোতভাবে জড়িত। রাজ্যে কর্ষণযোগ্য/চাষযোগ্য জমির অপ্রতুলতার জন্য প্রান্তিক জমি, পতিত জমি এবং অনুর্বর জমিতে সবুজ ঘাস চাষের উপর জোর দেওয়া হচ্ছে।

সবুজ ঘাস চাষে গ্রামের খামারীদের উৎসাহিত করার জন্য সরকারী তরফে বীজ, কাটিং, মিনিকিট বিনামূল্যে সরবরাহ করা হয়ে থাকে এবং বিনা পারিশ্রমিকে প্রশিক্ষণের সুযোগ করে দেওয়া হয়। ভারত সরকারের সহযোগিতায় গ্রাম বন, কিষাণ বন প্রভৃতি স্থাপন এবং খড় ও 'সেলুলোজিক ওয়েস্ট' এর উন্নয়ন জাতীয় কাজও সফলভাবে হাতে নেওয়া হয়েছে। ১৯৯৬ সালে ৬,৩৮৭ সংখ্যক মিনিকিট, ৭,৮৪২ কেজি সবুজ ঘাসের বীজ এবং ২১,২২৯ কেজি সবুজ ঘাসের কাটিং গ্রামের চাষীদের ভরতুকি মূল্যে সরবরাহ করা হয়েছে। বাঁকুড়া, বীরভূম এবং মেদিনীপুরে প্রতিটি ০.২৫ হেক্টর সম্পন্ন ছ'শো (৬০০) কিষাণ বন এবং প্রতিটি দশ হেক্টর সম্পন্ন ৩টি গ্রামবন স্থাপন করা হয়েছে। প্রতিটি ১৫ কাঠা এলাকা সম্পন্ন ১৪৮টি সবুজ ঘাস উন্নয়ন জমি/অঞ্চল তৈরি করা হয়েছে। রাজ্য সরকার মোট ৩,০০০ একর কর্ষণযোগ্য অঞ্চল সমেত ১৬টি সবুজ ঘাস উৎপাদন ও প্রদর্শন খামার রাজ্যে তৈরি করছেন।

১০.১. বিশ্ব ব্যাঙ্কের সাহায্যপুষ্ট একটি সবুজ ঘাস উন্নয়ন কর্মসূচী ১৩টি ব্লকে ইতিমধ্যেই কাজ শুরু হয়েছে এবং শালবনী ও রামশাহীতে দুটি গবেষণা কেন্দ্র স্থাপন করা হয়েছে। রামকৃষ্ণ মিশন এবং বিশ্বভারতীর শ্রীনিকেতনেও গবেষণার কাজ মেয়াদি ভিত্তিতে দেওয়া হয়েছে।

রাজ্যের বনভূমিতে সবুজ ঘাসের গবেষণা এবং সবুজ ঘাস উৎপাদন সংক্রান্ত বিষয়ে যৌথ উদ্যোগের ব্যাপক কর্মসূচী হাতে নেওয়া হয়েছে এবং এই কাজের অগ্রগতিও ঘটছে।

১৯৯৬-৯৭ সাল রাজ্যের মোট ৬২৬ হেক্টর জমি এই কর্মসূচীর আওতায় ছিল। এখন পর্যন্ত ২১৪ মেট্রিক টন সবুজ ঘাস এবং ১.৪৮ মেট্রিক টন বীজ উৎপাদন হয়েছে।

১০.২. সুষম প্রাণী খাদ্য তৈরির জন্য ওয়েস্ট বেঙ্গল ডেয়ারি অ্যাণ্ড পোলট্রি ডেভেলপমেন্ট কর্পোরেশন লিমিটেড শালবনী, দুর্গাপুর, কল্যাণী, গাজোল এবং শিলিগুড়িতে মোট পাঁচটি প্রাণী খাদ্য উৎপাদনের কারখানা পরিচালনা করছে। এইসব প্ল্যান্টগুলির মোট উৎপাদন এই চলতি বছরে আনুমানিক ৩০,০০০ এম টি। প্রাণীখাদ্য ছাড়াও মাছের খাদ্যও তৈরি করা শুরু হয়েছে। বাংলাদেশে প্রাণীখাদ্য রপ্তানি এই নিগমের কর্মকাণ্ডে এক নতুন মাত্রা সংযোজন করেছে। বর্ধমান জেলার ডি. আর. ডি.-এ থেকে আর্থিক সহায়তায় দুর্গাপুরের প্রাণীখাদ্য কারখানাটির আধুনিকীকরণ ও সম্প্রসারণের কাজ হাতে নেওয়া হবে।

১১. প্রাণী পালনকে বিকল্প জীবিকা ও আয়ের এক উল্লেখযোগ্য উপায় হিসাবে জনগণের কাছে গ্রহণযোগ্য করে তোলার জন্য, এই বিভাগ ব্যাপক প্রশিক্ষণের সুযোগ সম্প্রসারিত করেছে। আগ্রহী খামারিরা প্রাণী পালনের নানা বিষয়ে সারা বছর ধরেই রাজ্যের বিভিন্ন খামারে প্রশিক্ষণের সুযোগ পেয়ে থাকেন। এই বিভাগের প্রযুক্তিবিদ-আধিকারিকরা তৃণমূলস্তরে আই. আর ডি. পি., আই. টি. ডি. পি., এস. সি. পি. ইত্যাদি প্রকল্পে এবং বিভাগীয় কর্মসূচীতে এই প্রশিক্ষণ দিয়ে থাকেন। এছাড়াও বিভাগীয় আধিকারিকরাও কিছু কিছু সময়ে সরাসরিভাবে এই জাতীয় প্রশিক্ষণের ব্যবস্থা করে থাকেন।

প্রাণী সম্পদ উন্নয়নের আধুনিকতম বিকাশের সাথে সুপরিচিত করার উদ্দেশ্যে বিভাগীয় আধিকারিক এবং কর্মীদের নিয়মিত বিভাগীয় প্রশিক্ষণের ব্যবস্থা করা হয়—যাতে তারা আরও সুষ্ঠুভাবে এই কাজ সম্পাদন করতে সক্ষম হন। পরবর্তী আর্থিক বছরে যাতে প্রাণী পালনে আগ্রহী কৃষক নিজের জেলাতেই প্রশিক্ষণ গ্রহণ করতে পারেন সেজন্য কিছু নির্দিষ্ট জেলাতে প্রশিক্ষণ কেন্দ্র সহ উপযুক্ত প্রাণী পালন খামার স্থাপনে এই বিভাগ উদ্যোগী হবে। এই খামারগুলি প্রদর্শন খামার হিসাবেও কাজ করবে এবং এইসব খামার থেকেই বিভিন্ন সরঞ্জাম সরবরাহ করা হবে।

১২. গ্রামীণ অঞ্চল থেকে দুগ্ধ সংগ্রহ পরিবহন ও সরবরাহ করার কাজটিও একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয় এবং দোহ বিকাশ অধিকার এই দায়িত্বভার বহন করে থাকে। এই কার্যক্রমে প্রত্যক্ষ বা পরোক্ষভাবে লক্ষাধিক ব্যক্তি জড়িত।

এই বিভাগের পক্ষ থেকে গ্রামীণ উৎপাদকদের কাছে দুধ বিপননের সুযোগ সৃষ্টি করা, ন্যায্যমূল্যে শহরাঞ্চলের ক্রেতা সাধারণের নিকট জীবাণুমুক্ত ও স্বাস্থ্যসম্মত দুধ সরবরাহ করা, দোহ উন্নয়নের জন্য উপযুক্ত পরিকাঠামো গড়ে তোলার কাজ সম্পাদন করা হয়ে থাকে।

১২.১ পাঁচটি রাজ্য দুগ্ধাগার থেকে প্রতিদিন ৪.৪ লক্ষ লিটার দুধ প্রস্তুত করা সম্ভব।

গ্রামাঞ্চলের দুগ্ধ শীতলীকরণ কেন্দ্রগুলি উৎপাদকগণের কাছ থেকে দুধ সংগ্রহ করার পর উত্তমরূপে শীতলীকরণ করে বিভিন্ন জেলার দুগ্ধাগার ও কেন্দ্রীয় দুগ্ধাগারে প্রেরণ করে থাকে। ধনিয়াখালিতে একটি নতুন উচ্চ ক্ষমতাসম্পন্ন শীতলীকরণ কেন্দ্র এবং কুসুমগ্রামেও

অপর একটি কেন্দ্র খুব শীঘ্রই স্থাপিত হওয়ার পথে। ১৯৯৭-৯৮ সালে বোলপুরে আরও একটি শীতলীকরণকেন্দ্র স্থাপিত হতে পারে। সরকারী দুগ্ধাগারগুলিতে এবং শীতলীকরণ কেন্দ্রগুলিতে দুধ সংগ্রহের পরিমাণ প্রতিদিন প্রায় ৯০,০০০ কে. জি.। ১৯৯৬-৯৭ সালে ওয়েস্ট বেঙ্গল কো-অপারেটিভ মিল্ক প্রোডিউসারস ফেডারেশন লিমিটেড মাদার ডেয়ারির পরিচালনভার গ্রহণ করেছে—যাদের প্রতিদিন ৬.০ লক্ষ লিটার দুধ উৎপাদনের ক্ষমতা রয়েছে। এই ফেডারেশন বেশির ভাগ শেয়ার নিয়ে যৌথ উদ্যোগে তৃতীয় মেট্রো ডেয়ারি স্থাপন করেছে —যার প্রতিদিন ৪ লক্ষ লিটার দুধ উৎপাদনের ক্ষমতা রয়েছে। মাত্র কিছুদিন আগেই এই সংস্থার উৎপাদন শুরু হয়েছে। বর্তমানে এই দুগ্ধাগার দৈনিক ৫০,০০০ লিটার দুধ প্রস্তুত করছে।

দরিদ্র কৃষকদের মধ্যবর্তী সুবিধাবাদীদের শোষণ থেকে মুক্ত করবার জন্য সরকারের পক্ষ থেকে কৃষকদের সমবায় সমিতি স্থাপনের জন্য উৎসাহ দেওয়া হচ্ছে। এই কারণে সরকার নির্দিষ্ট মানসম্পন্ন দুধের ক্ষেত্রে সমবায় সংস্থাগুলির নিকট থেকে কাঁচা দুধের সংগ্রহ মূল্য বাড়িয়ে প্রতি কে. জিতে ৯.৯৬ টাকা ধার্য করেছেন।

১২.২. গ্রাহকগণের নিকট তরল দুধ সরবরাহ করা ছাড়াও কয়েকটি নির্দিষ্ট দুগ্ধাগারে অন্যান্য দ্রব্য যেমন ঘি, চকলেট উৎপাদন ও বিক্রয় করা হয়ে থাকে। এই দুটি দ্রব্যই অত্যন্ত জনপ্রিয় হয়েছে। ১৯৯৬-৯৭ সালে প্রায় ৩৯,০০০ কেজি ঘি উৎপাদিত হয়েছে। পনীর এবং মাখন উৎপাদনের একটি প্রকল্প রূপায়িত হতে চলেছে। এই বছর ৪০ মেট্রিক টন সাদা মাখন উৎপাদিত হয়েছে এবং শুখা মরশুমে দুধ প্রস্তুত করার কাজে তা ব্যবহার করা হয়েছে। ১৯৯৭-৯৮ সালে এই সমগ্র কর্মসূচীকে ব্যাপক হারে বিস্তৃত করা হবে যাতে আরও অধিক সংখ্যক ক্রেতা সাধারণ-এর সুবিধা লাভ করতে পারেন।

১২.৩. প্রত্যেকটি রাজ্য দুগ্ধাগারে দূষণ প্রতিরোধ করার বিষয়টি অত্যন্ত গুরুত্বপূর্ণভাবে বিষয় হিসাবে বিবেচিত হচ্ছে। কেন্দ্রীয় দুগ্ধাগারে নিষ্কাশিত বর্জ্য জল শোধন প্রকল্পের কাজ সম্পূর্ণ হওয়ার পথে এবং দুর্গাপুর ও বর্ধমানেও এই একই প্রকল্পের কাজ চলছে এবং ১৯৯৬-৯৭ সালের মধ্যেই শেষ হওয়ার সম্ভাবনা রয়েছে। দূষণ প্রতিরোধের পদক্ষেপ হিসাবে হরিণঘাটা দুগ্ধাগারে দূষণ প্রতিরোধ পর্ষদের অনুমোদনক্রমে একটি নতুন 'চিমনি' স্থাপন করা হয়েছে।

১৯৯৭-৯৮ সালে হরিণঘাটা দুগ্ধাগারের জন্য বর্জ্য জল শোধনের একটি প্রকল্প গ্রহণ করা হবে।

১৩. বৃহত্তর কলকাতা দুগ্ধ সরবরাহ প্রকল্পের অধীনে ও অন্যান্য রাজ্য দুগ্ধাগারের ক্রেতা সাধারণের দুধের মূল্য জমা দিবার বিষয়টি সরকারের তরফ থেকে অনেক সহজ করে দেওয়া হয়েছে। আগে একজন গ্রাহককে প্রতি মাসে ১০ তারিখের মধ্যে দুধের সম্পূর্ণ মূল্য অগ্রিম জমা দিতে হত। বর্তমানে, তারা দুইবারে তা জমা দেওয়ার সুযোগ পাচ্ছেন। ২৫০ মিলিমিটারের ডবল টোনড দুধের প্যাকেট এবং টোনড দুধের ৫০০ মিলিলিটারের প্যাকেট কলকাতা অঞ্চলে চালু করা হয়েছে।

১৪. নবমতম প্রযুক্তির সাহায্য গ্রহণ করে এই বিভাগ প্ল্যান্টগুলির খরচ কমানোর জন্য প্রয়াসি হয়েছে। সৌরশক্তিচালিত জল গরম করার যে প্রকল্পের কাজ চলছে, তা কার্যকর হলে কয়লা ও ফারনেস অয়েলের ব্যবহার কমে যাবে।

১৫. ১৯৯৭-৯৮ সালে এই বিভাগের পক্ষ থেকে আধুনিকীকরণের জন্য বর্তমানে ব্যবহৃত যন্ত্রপাতির বদলে নতুন যন্ত্র সংস্থাপন ও পুরানো যন্ত্রগুলি বদল করার কাজ গ্রহণ করা হবে। এই সঙ্গে দুধ সরবরাহ ব্যবস্থা শক্তিশালী করা শীতলীকরণ কেন্দ্রগুলিতে নতুন পরিকাঠামো গড়ে তোলা প্রভৃতি কাজগুলিও করা হবে।

১৬. 'ওয়েস্ট বেঙ্গল মিল্ক প্রোডিউসারস ফেডারেশন লিমিটেড'-এর অধীনে গ্রাম স্তরে 'আমূল' ধরনের দোহ সমবায় সমিতি এবং জেলা স্তরে মিল্ক ইউনিয়ন স্থাপনের প্রয়াস সরকারের তরফ থেকে নেওয়া হয়েছে। ফেডারেশন রাজ্যস্তরে এই জেলাভিত্তিক কো-অপারেটিভ মিল্ক প্রোডিউসারস ইউনিয়নের' শীর্ষে থাকবে। অন্যান্য রাজ্যের মতো এখানেও ফেডারেশনের দায়িত্ব থাকবে প্রাথমিক সমবায় সমিতির কৃষক সদস্যদের কাছে বিভিন্ন উপাদান সরবরাহ করা এবং মিল্ক ইউনিয়নগুলির ক্ষেত্রে দুধ বিপণনের ব্যবস্থা করা। সাতটি মিল্ক ইউনিয়ন ইতিমধ্যে নথিভুক্ত হয়েছে, কিন্তু এদের মধ্যে গৌড় মিল্ক ইউনিয়ন কাজ করছে না। ১৪টি জেলা এর আওতায় এসেছে এবং ৯৪,৭৩০ জন সদস্য সমেত ১,৫২৮টি প্রাথমিক সমিতি স্থাপিত হয়েছে। দৈনিক গড়ে ১৪২,৯৬০ কেজি দুধ সংগৃহীত হচ্ছে। ১৯৯৬-৯৭ সালে ৩১০টি কেন্দ্রে প্রায় ৬০,০০০ কৃত্রিম প্রজনন হওয়ার পথে। এই একই সময়ে প্রায় ৫০,০০০ গবাদি প্রাণী টীকাকরণের কাজ হতে চলেছে। ডিসেম্বর, ১৯৯৬ পর্যন্ত এই ফেডারেশন প্রায় ০.৯০ কোটি টাকা লাভ করেছে।

১৬.১. ভারত সরকারের মানব-সম্পদ উন্নয়ন মন্ত্রক, শিশু ও মহিলা বিকাশ বিভাগের অনুমোদনক্রমে ফেডারেশন, মহিলা দোহ সমবায় প্রকল্প রূপায়িত করতে চলেছে। এই কাজে আমার বিভাগের সক্রিয় সহায়তা তারা গ্রহণ করছেন। দোহ সমবায় সমিতিগুলির মাধ্যমে গ্রামীণ মহিলাদের সামর্থ্য বৃদ্ধি করে তোলাই এই প্রকল্পের প্রধান লক্ষ্য। ইতিমধ্যে দার্জিলিং, জলপাইগুড়ি, মুর্শিদাবাদ, বর্ধমান, নদীয়া ও উত্তর চব্বিশ পরগণা জেলাগুলি এই প্রকল্পের পর্যায়-১-এর অন্তর্ভুক্ত হয়েছে। ১৫,১৮৩ জন মহিলা সদস্যভুক্ত ২০৫টি সমিতি ইতিমধ্যে দৈনিক গড়ে ১১,০০০ কে. জি. দুধ সংগ্রহ এবং সরবরাহ করছে।

১৬.২. জলপাইগুড়ি জেলার আলিপুরদুয়ার, উত্তর দিনাজপুর (চোপড়া ব্লক বাদে) বীরভূম ও দক্ষিণ চব্বিশ পরগণা নিয়ে একটি সুসংহত দোহ উন্নয়ন প্রকল্প গ্রহণ করা হয়েছে। ৫০৪৯ জন সদস্য সংবলতি ৮৩টি প্রাথমিক সমিতি সংগঠিত করা হচ্ছে।

১৬.৩. ওয়েস্ট বেঙ্গল মিল্ক ফেডারেশন গত ১-১-৯৬ তারিখ থেকে ন্যাশনাল ডেয়ারি ডেভেলপমেন্ট বোর্ড-এর কাছ থেকে দৈনিক চার লক্ষ লিটার থেকে ছয় লক্ষ লিটার দুধ প্রস্তুত করার ক্ষমতাসম্পন্ন মাদার ডেয়ারির পরিচালন ভার গ্রহণ করেছে। বর্তমানে এই দুগ্ধাগার থেকে দৈনিক চার লক্ষ লিটার তরল দুধ এবং দৈনিক ৫০০-৬০০ কে. জি. মিষ্টি দই বৃহত্তম কলকাতায় সরবরাহ করা হয়ে থাকে।

১৬.৪. 'হিমূল' দুগ্ধাগারকে পুনর্বিন্যাসের জন্য কেন্দ্রীয় সরকারের কাছে ৮.৫ কোটি টাকার একটি প্রস্তাব বিবেচনাধীন আছে এবং আশা করা যায় প্রস্তাবটি মঞ্জুর করা হবে। রাজ্য সরকার 'গৌড় মিল্ক ইউনিয়ন'-এর ভবিষ্যৎ সম্বন্ধে সর্বিশেষ গুরুত্ব দিয়ে বিষয়টি ভাবনা-চিন্তা করছেন।

১৭. ওয়েস্ট বেঙ্গল ক্যাটল লাইসেন্সিং অ্যাক্ট, ১৯৫৯, ধারা অনুসারে কলকাতা এবং হাওড়া থেকে গবাদি প্রাণীর খাটাল অপসারণের কাজ দৃঢ়তার সাথে কার্যকর করার জন্য হাতে নেওয়া হয়েছে এবং ফলশ্রুতি হিসাবে সংশ্লিষ্ট এলাকার একটি বিশাল অঞ্চলের খাটাল অপসারণ করা সম্ভব হয়েছে। এর ফলে এই সব এলাকায় দূষণ প্রতিরোধ করা এবং পরিবেশ পরিচ্ছন্ন রাখা সম্ভব হয়েছে।

১৮. 'পশ্চিমবঙ্গ প্রাণী ও মৎস্য বিজ্ঞান বিদ্যালয়'-এর কাজ যথাযথভাবে চলছে। ভারতের মধ্যে দ্বিতীয় এই বিশ্ববিদ্যালয়টির কর্মকাণ্ড, শুধুমাত্র এই রাজ্যের জনসাধারণ বা ছাত্র সমাজের মধ্যেই নয়—এমন কি প্রতিবেশি রাজ্যগুলির কাছেও যথেষ্ট আশা এবং উদ্দীপনার সৃষ্টি করেছে। আই. সি. এ. আর কাছ থেকে বিশ্ববিদ্যালয়টি ইতিমধ্যেই অনুমোদন লাভও করেছে।

আমি স্বীকার করি যে, এখনো এই বিশ্ববিদ্যালয়টির পরিকাঠামো, উন্নয়নের পক্ষে যথেষ্ট নয়। এ বিষয়ে পর্যায়ক্রমে ব্যবস্থা গ্রহণ করা হবে। এই বিভাগ সবচেয়ে বেশি গুরুত্ব দিচ্ছেন—গ্রামীণ মানুষদের প্রাণী পালনের বিষয়ে উৎসাহিত করে তুলে, তাদের প্রশি ণের আওতায় আনতে। এ ব্যাপারে রাজ্যের ত্রিস্তর পঞ্চায়েত ব্যবস্থাকে সহযোগী রূপকার হিসাবে গ্রহণ করা হয়েছে। গ্রাম পঞ্চায়েত, পঞ্চায়েত সমিতি এবং জেলাস্তরে কার্যকর পদক্ষেপ হিসাবে ত্রিস্তর পঞ্চায়েত ব্যবস্থার সহযোগিতায় প্রাণী সম্পদ বিকাশ কর্মসূচী সম্পর্কিত সভা এবং আলোচনা চক্র অনুষ্ঠিত হচ্ছে। আমরা এর সুফলও পেতে শুরু করেছি।

১৮.১. এই বিভাগ জেলা স্তরে এবং পঞ্চায়েত সমিতি স্তরে বিভিন্ন মেলা বা প্রদর্শনীতে প্রাণীসহ অংশগ্রহণ করে থাকে। এর ফলেও গ্রামের বহু মানুষকে প্রাণী পালনের ক্ষেত্রে আগ্রহী করে তোলা সম্ভব হচ্ছে এবং প্রাণী পালনের ক্ষেত্রে সচেতনতা বৃদ্ধি পাচ্ছে। কিন্তু ব্যয় বরাদ্দ সীমিত হওয়ায়, আমরা আমাদের এই অংশগ্রহণ নির্দ্ধারিত এলাকার মধ্যে সীমাবদ্ধ রাখতে বাধ্য হচ্ছি—

১৮.২. এই প্রথম এ রাজ্যে বর্তমান বছরের ১৩ই নভেম্বর থেকে ১৯শে নভেম্বর সপ্তাহব্যাপী 'প্রাণী-সম্পদ বিকাশ সপ্তাহ' পালিত হবে এবং পরবর্তী প্রতি বছরই তা পালন করা হবে। এর উদ্দেশ্য হল—সেমিনার, প্রাণী প্রদর্শনী, তথ্য চিত্র প্রদর্শন ইত্যাদির মাধ্যমে গ্রামের মানুষকে আরও বেশি করে উন্নত প্রথায় প্রাণী পালনের ক্ষেত্রে আগ্রহী ও সচেতন করে তোলা।

১৮.৩. বিভিন্ন কারণে এই বিভাগের মুখপত্র 'প্রাণী-সম্পদ' পত্রিকা সাময়িক বন্ধ থাকার পর, পত্রিকাটি পুনরায় অতি শীঘ্রই ষান্মাসিক পত্রিকা হিসাবে প্রকাশ হতে চলেছে।

এতে প্রাণী সম্পদ বিকাশ সম্পর্কিত নানা তথ্য এবং জ্ঞাতব্য বিষয় থাকবে, যা প্রাণী পালনে আগ্রহী ব্যক্তিদের কাছে এবং নিয়মিত প্রাণী পালকদের কাছে একটি তথ্য সহায়িকা হিসাবে কাজ করবে।

১৮.৪. এই বিভাগ ওয়াকিবহাল যে, গ্রামোন্নয়ন সম্পর্কিত আরও কয়েকটি বিভাগ, কর্মসংস্থানের সুযোগ সৃষ্টির ক্ষেত্রে প্রাণী পালন কর্মসূচীকে গ্রহণ করেছে, যেমন এম. পি. ল্যাড্., এস. ই. পি. ডবলিউ., ডি. আর. সি. পি. ইত্যাদি প্রকল্প। প্রাণী-সম্পদ বিকাশ বিভাগ ওইসব বিভাগের সংশ্লিষ্ট প্রকল্পগুলিকে একই ছাতার তলায় এনে, সবগুলির সাথে সমন্বয় সাধন করে কাজ করার জন্য ব্রতী হয়েছে। এ বিষয়ে আলোচনাও শুরু করা হয়েছে।

১৮.৬. আমি আমার ভাষণের প্রথমেই যা বলে শুরু করেছিলাম—সেই কথাই দৃঢ় প্রত্যয়ের সাথে পুনরায় বলতে চাই যে, গ্রামীণ অর্থনীতির উন্নয়নের মাধ্যমে গ্রামের দরিদ্র এবং অর্থনৈতিক দিক থেকে দুর্বল কৃষকদের জীবনের মানোন্নয়নের বামফ্রন্ট সরকারের যে অঙ্গীকার, তা ১৯৯৭-৯৮ সালের গৃহিত পরিকল্পনাকে বাস্তবায়িত করতে আমরা দৃঢ় প্রতিজ্ঞ।

এই পরিকল্পনায় আমার বিভাগ দারিদ্র সীমার নিচে বসবাসকারী পরিবারবর্গকে এর আওতায় আনতে বদ্ধ পরিকর এবং আশা করা যায় যে, গবাদি প্রাণী উন্নয়ন, হাঁস-মুরগি উন্নয়ন, ছাগল-ভেড়া, শূকর এবং খরগোস উন্নয়ন ইত্যাদি কর্মসূচী রূপায়ণের মাধ্যমে ৪০,০০০ (চল্লিশ হাজার) পরিবার প্রত্যক্ষ বা পরোক্ষভাবে উপকৃত হবেন।

শেষ করার আগে, আমি বিধানসভার মাননীয় সদস্যদের কাছে সহযোগিতা ও সমর্থন এবং মূল্যবান মতামত কামনা করি—যাতে প্রাণী-সম্পদ বিকাশ বিভাগের কর্মসূচী যথাযথভাবে রূপায়িত হতে পারে।

## DEMAND No. 50

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 119,76,82,000 be granted for expenditure under Demand No. 50, Major Head : "2404—Dairy Development and 4404—Capital Outlay on Soil and Water Conservation", during the next financial year.

(This is inclusive of a total sum of Rs. 39,92,00,000 already voted on account)

Printed Budget Speech of Shri Anisur Rahaman on Demand No. 50 laid on the Table was published along with Demand No. 49.

## DEMAND No. 51

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 69,03,80,000 be granted for expenditure under Demand No. 51, Major Head : "2405—Fisheries,

4405—Capital Outlay on Fisheries and 6405—Loans for Fisheries", during the next financial year.

(This is inclusive of a total sum of Rs. 23,01,00,000 already voted on account)

(Printed Budget Speech of Shri Kiranmoy Nanda on Demand No. 51 laid on the Table was taken as read.)

২। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে এই মহামান্য সভায় মাননীয় সদস্যদের অবগতির জন্য এই দপ্তরের বিগত কয়েক বছরের কাজ-কর্মের খতিয়ান এবং আগামী দিনের কর্মসূচী সংক্ষেপে উপস্থিত করতে চাই।

৩। অষ্টম পঞ্চ-বার্ষিকী পরিকল্পনার সময়কালে পশ্চিবঙ্গে মৎস্য বিভাগ মৎস্য এবং মৎস্য বীজ উৎপাদনে বিশেষ সাফল্য লাভ করেছে। ১৯৯৬-৯৭ সালের মৎস্য উৎপাদনের লক্ষ্যমাত্রা ৯,৩০,০০০ মেট্রিক টন সামনে রেখে ৯,৩৭,০০০ মেট্রিক টন মাছ রাজ্যে উৎপাদন করা সম্ভব হয়েছে। এই উল্লেখযোগ্য উৎপাদন-সাফল্য সত্ত্বেও রাজ্যে মাছের চাহিদা ও যোগানের মধ্যে এখনও ফারাক থেকে গেছে। একথা মনে রেখেই আমরা (আমাদের দপ্তর) এই ফারাক কমিয়ে আনার জন্য যতটা সম্ভব উদ্যোগ ও তৎপরতা গ্রহণ করেছি এবং আশা রাখি আগামী বছরগুলিতে মৎস্য দপ্তরে গৃহীত প্রকল্প সমূহে পর্যাপ্ত অর্থ বরাদ্দ অব্যাহত রাখা গেলে নবম পঞ্চবার্ষিকী পরিকল্পনার সময়কালের শেষের দিকে মাছের উৎপাদন, মাছের চাহিদার অঙ্ককে ছাপিয়ে যেতে পারবে। ১৯৯৬-৯৭ সালে মৎস্যবীজ উৎপাদনের লক্ষ্যমাত্রা ধার্য ছিল ৮৪০০ মিলিয়ন, সেক্ষেত্রে ৮৪৩৫ মিলিয়ন উৎপাদন করা সম্ভব হয়েছে।

৪। মৎস্য উৎপাদনের ক্ষেত্রে রাজ্যের সকল জেলাতে স্থাপিত ও কর্মরত 'মৎস্য চাষী উন্নয়ন সংস্থার' ভূমিকা বিশেষ গুরুত্বপূর্ণ। ১৯৯৬-৯৭ সালে জেলায় মৎস্যচাষী উন্নয়ন সংস্থার লক্ষ্যমাত্রা ছিল ৩৩০০ হেক্টার জলাশয় এবং পার্বত্য এলাকায় ১৮০টি ঝোরা ইউনিট সংস্থার প্রকল্পাধীন আনা। আশা করা যায় এই লক্ষ্যমাত্রা পূরণ করা সম্ভব হবে। মৎসচাষী উন্নয়ন সংস্থা নিয়মিত মৎস্যচাষীদের বিজ্ঞানভিত্তিক মৎস্যচাষের প্রশিক্ষণও দান করছে।

৫। সম্প্রতি রাজ্যের 'নদীতে মৎস্য সঞ্চার প্রকল্প' চালু করা মৎস্য দপ্তরের অন্যতম একটি ইতিবাচক ও গুরুত্বপূর্ণ উদ্যোগ। নদীতে সারা বছরই মাছের পরিমাণ অব্যাহত রাখাই প্রকল্পের উদ্দেশ্য। এই প্রকল্পের সাফল্যও উৎসাহব্যাঞ্জক।

৬। মৎস্যদপ্তর রাজ্যের ৬টি অর্থাৎ উত্তর চব্বিশ পরগনা, হুগলি, নদীয়া, মুর্শিদাবাদ, উত্তর দিনাজপুর ও দক্ষিণ দিনাজপুর জেলায় ৫৩৬.৮৫ লক্ষ টাকা খরচের, মাধ্যমে ৫,৪০০ হেক্টার জলাশয় উন্নয়নের উদ্দোশ্যে 'পশ্চিমবঙ্গ' বিল ফিসারিজ প্রকল্প' স্থাপন করেছেন। জাতীয় সমবায় উন্নয়ন নিগমের আর্থিক সহায়তায় এই প্রকল্পের রূপায়নের ফলে ভাল ফল পাওয়া গিয়েছে। জাতীয় সমবায় উন্নয়ন নিগম পুরুলিয়া ও বাঁকুড়া জেলায় বাঁধ সহ জলাধারে মৎস্য প্রকল্পের জন্য অনুমোদন দিয়েছেন।

৭। নোনা জলে মাছ চাষে রাজ্যে বিরাট সম্ভাবনা রয়েছে। দক্ষিণ চব্বিশ পরগনা, উত্তর চব্বিশ পরগনা এবং মেদিনীপুর জেলার মৎস্য চাষীগণ ক্রমশই বেশি বেশি করে নোনা জলে মাছ চাষে উৎসাহী হয়ে উঠছেন। ১৪টি গলদা চিংড়ি প্রজননক্ষেত্র ইতিমধ্যেই চালু হয়েছে এবং ৪টি বাগদা চিংড়ি প্রজনন ক্ষেত্রের মধ্যে ১টির কাজ চলছে, বাকি ৩টি প্রকল্পের কাজ শুরু অপেক্ষায়। নোনা জলে 'সুসংহত মৎস্য চাষ প্রকল্পের' অন্তর্ভুক্ত নয়া চলে (মীন দ্বীপের) একাংশে জাতীয় সমবায় উন্নয়ন নিগমের আর্থিক সহায়তায় চিংড়ি উৎপাদন কেন্দ্র স্থাপনের প্রচেষ্টা চলছে। কাজের অগ্রগতি বিশেষ সন্তোষজনক এবং আশা করা যায় গবেষণামূলক চিংড়ি চাষের কাজ অচিরেই আরম্ভ করা যাবে। বিশ্ব ব্যাঙ্কের সহায়তাকৃত মৎস্য ও চিংড়ি চাষের জন্য নির্দিষ্ট প্রকল্পের কাজের অগ্রগতি খুবই সন্তোষজনক এবং আশা করছি ১৯৯৭-৯৮ সালের মধ্যেই সব কটিতেই কাজ শুরু করা সম্ভব হবে।

৮। মাননীয় অধ্যক্ষ মহাশয় মাননীয় সদস্যগণ জেনে খুশি হবেন যে মৎস্যদপ্তর মৎস্যচাষী এবং মহিলা মৎস্যচাষীদের মধ্যে জেলা ও তৃণমূলস্তর পর্যন্ত মিষ্টজল ও নোনা জলে মাছ চাষ এবং সমুদ্রে মাছ ধরার আধুনিক বিজ্ঞান ও প্রযুক্তির সম্প্রসারণ ঘটানোর কাজে বিশেষভাবে উদ্যোগী হয়েছেন। আমি বিধানসভায় আনন্দের সাথে ঘোষণা করছি যে প্রত্যেকটি জেলার সদরেই একটি করে বৈজ্ঞানিক গবেষণাগার স্থাপনের প্রস্তাব মৎস্য দপ্তর গ্রহণ করেছে। মৎস্য দপ্তরের সীমিত সামর্থের ভিতরেই যথাযথ গবেষণাগার স্থাপনের প্রস্তাব মৎস্য দপ্তর গ্রহণ করেছে। মৎস্য দপ্তরের সীমিত সামর্থের ভিতরেই যথাযথ গবেষণামূলক কার্যক্রম এবং প্রশিক্ষণের কর্মসূচী মৎস্যচাষীদের মধ্যে প্রচার ও সম্প্রসারণের উদ্দেশ্যে কলকাতার ক্যাপ্টেন ভেড়ি মৎস্য খামার প্রাঙ্গনে 'অনুজীব বিদ্যা' ও (মাইক্রোবায়লজি ও প্যারাসিটোলজি) 'পতঙ্গ বিদ্যা' বিষয়ক একটি আধুনিক গবেষণাগার স্থাপন করা হয়েছে।

৯। দীঘার সন্নিকটে শংকরপুর এবং দক্ষিণ চব্বিশ পরগনার ফ্রেজারগঞ্জে স্থাপিত মৎস্যবন্দর দুটিতে অত্যন্ত সাফল্যের সঙ্গে কাজ চলছে। কেন্দ্রীয় সরকার শংকরপুর বন্দরের দ্বিতীয় পর্যায়ে কাজ অনুমোদন করেছেন এবং সেখানে বন্দর তৈরির কাজ ভালভাবেই এগোচ্ছে। এছাড়াও মৎস্য দপ্তর আরও কয়েকটি মৎস্য বন্দর এবং মাছ নামানোর ঘাট নির্মাণে আগ্রহী। মাননীয় সদস্যগণ শুনে খুশি হবেন যে কেন্দ্রীয় সরকারের সেন্ট্রাল ইনস্টিটিউট অফ কোস্টাল ইঞ্জিনিয়ারিং ফর ফিসারিজ দক্ষিণ চব্বিশ পরগনার কাকদ্বীপের ৮ নং লটের হারউড পয়েন্টে একটি ক্ষুদ্র মৎস্য বন্দর নির্মাণের জন্য ও ডায়মন্ডহারবারে একটি মাছ নামানোর ঘাট নির্মাণের জন্য স্থান নির্বাচন করেছেন। নামখানার 'বার্জ জেটি' তৈরির কাজ সম্প্রতি শেষ হওয়ায় ফ্রেজারগঞ্জ থেকে কলকাতার সড়ক যোগাযোগ জনসাধারণের জন্য উন্মুক্ত হয়ে গেল।

১০। বিগত অনেক বছরের মতো মৎস্য দপ্তর মৎস্যজীবীগণের পক্ষে কল্যাণকর এমন নানা কাজে বিশেষভাবে নিযুক্ত রয়েছে। এমন সব কার্যক্রমের মধ্যে মৎস্যজীবীদের জন্য পরিকাঠামো ও পরিষেবা মূলক কাজ যেনন গ্রামীণ রাস্তাঘাট, ব্রিজ ও সাঁকো নির্মাণ ও সংস্কার, মৎস্যজীবীদের জন্য মিলনগৃহ, জাল বুনন ও নৌকা নির্মাণ কেন্দ্র, নলকূপ খনন, বরফ কল স্থাপন, খুটি পরিচালনা (আড়ত) ইত্যাদি সব ছাড়াও বার্ধক্য ভাতা, দুর্ঘটনাজনিত জীবন বিমার প্রচলন প্রভৃতি বিশেষ উল্লেখ্য।

প্রত্যেকটি জেলায় অন্তত একটি করে আদর্শ মৎস্যজীবীগ্রাম নির্মাণের পরিকল্পনা আমাদের দপ্তরের রয়েছে। দশটি জেলায় দশটি আদর্শ মৎস্যজীবী গ্রাম নির্মিত হয়েছে। উত্তর দিনাজপুর জেলার মাক্রা, মেদিনীপুরের বিষ্ণুপুর এবং বাঁকুড়া জেলার পুরন্দরপুর প্রভৃতি স্থানে আদর্শ মৎস্যজীবী গ্রাম তৈরির কাজ দ্রুত এগিয়ে চলেছে। উত্তর দিনাজপুরের কাজ প্রায় শেষ হয়ে এসেছে।

১১। অন্তর্দেশীয় বিপণন পরিকাঠামো ও পরিষেবামূলক কার্যক্রম সাধারণ মানুষের মধ্যে সম্প্রসারিত ও জনপ্রিয় করে তোলার ক্ষেত্রে বেনফিশ (BENFISH) উল্লেখযোগ্য ভূমিকা গ্রহণ করতে পেরেছে। পাশাপাশি পশ্চিমবঙ্গ মৎস্য নিগমও (WBFG) বিপণন ও পরিষেবা ক্ষেত্রে সহায়তার হাত প্রসারিত করেছে। মৎস্য সংরক্ষণের জন্য এই দপ্তর পর্যাপ্ত হিমঘর স্থাপন করতে পেরেছে।

১২। মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যে মৎস্যজীবীগণের জীবনের বিশেষত আদিবাসী ও তফসিলি সম্প্রদায়ের মানুষের জীবনযাপনের মানোন্নয়নের দিকে লক্ষ্য রেখে মৎস্য দপ্তর যে সমস্ত প্রকল্প রূপায়ণ করে চলেছে তারই সংক্ষিপ্ত রূপরেখা উপস্থিত করতে প্রয়াসী হলাম।

১৩। মৎস্যচাষ বিজ্ঞান বাণিজ্যিক ক্ষেত্রে উৎসাহ সৃষ্টি করেছে ; যার ফলে পশ্চিমবঙ্গে প্রাণী ও মৎস্য বিজ্ঞান বিশ্ববিদ্যালয়ের মৎস্য বিজ্ঞান অনুষদ খোলা হয়েছে ; এবং এখন রাজ্যের অনেক শিক্ষা প্রতিষ্ঠানে তাদের শিক্ষা ও পঠন-পাঠন কার্যক্রমে মৎস্যবিজ্ঞানকে যুক্ত করায় প্রয়াসী হয়েছেন।

১৪। মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যকে মৎস্য উৎপাদন স্বয়ম্ভর করার পাশাপাশি আগামী নতুন প্রজন্মকে মৎস্যচাষে উৎসাহী করে কর্ম সংস্থান ও জীবন ধারনে আগ্রহী করে তোলাই আমাদের মূল লক্ষ্য ও আর্দশ।

১৫। দেশের মধ্যে পশ্চিমবঙ্গ একটি মাত্ররাজ্য য়েখানে জলাভূমি সংরক্ষণের জন্য আইন প্রণয়ন করা হয়েছে এবং বছরের একটি নির্দিষ্ট দিনকে 'জলাভূমি' দিবস রূপে পালন করাও হয়। এক সময় জলাভূমি সংরক্ষণ সংস্থা নামের প্রতিষ্ঠান এই মৎস্য দপ্তরের তৎপরতায় তৈরি হয়েছিল পরবর্তী সময়ে সেই সংস্থা রাজ্য সরকারের বিজ্ঞান ও প্রযুক্তি দপ্তরের সাথে যুক্ত হয়েছে। এসব কিছুরই পাশাপাশি মৎস্য দপ্তর গ্রামীণ কর্ম সংস্থান মৎস্যজীবীগণের আর্থ-সামাজিক অবস্থার উনয়ন ঘটাতে এবং পারিবেশিক ভারসাম্য রক্ষার কাজে সর্বশক্তি নিয়োগ করছে। এ প্রসঙ্গে সভার মাননীয় সদস্যদের জানাই যে জল মাটির সাথে একান্তভাবে সংশ্লিষ্ট মৎস্য চাষ প্রকৃতির নিয়ম বিধান মান্য করতেই হয় এবং তাই অত্যন্ত নিষ্ঠার সাথে করার প্রচেষ্টা চলছে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই কটি কথা বলে আমি মৎস্য বিভাগের ১৯৯৭-৯৮ সালের ব্যয়-বরাদ্দের দাবি সভায় অনুমোদনের জন্য পেশ করছি।

## DEMAND No. 52

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 91,85,75,000 be granted for expenditure under Demand No. 52, Major Head : "2406—Forestry and Wild Life and 4406—Capital Outlay on Forestry and Wild Life", during the next financial year.

(This is inclusive of a total sum of Rs. 30,62,00,000 already voted on account)

Printed Budget Speech of Shri Jogesh Chandra Barman and Smt. Bilashi Bala Sahis on Demand No. 52 laid on the Table was taken as read.

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ৫২ নং দাবির অধীনে মুখ্যখাত "২৪০৬—বন ও বন্যপ্রাণী" এবং "৪৪০৬—বন ও বন্যপ্রাণী সংক্রান্ত মূলধনী ব্যয়" বাবদ ব্যয় নির্বাহের জন্য ৯১,৮৫,৭৫,০০০ (একানব্বই কোটি পঁচাশি লক্ষ পঁচাত্তর হাজার) টাকার ব্যয় বরাদ্দ মঞ্জুর করা হোক। ইতিপূর্বে ভোট-অন-অ্যাকাউন্ট গৃহীত ৩০,৬২,০০,০০০ (তিরিশ কোট বাষট্টি লক্ষ) টাকা এই হিসাবের অন্তর্ভুক্ত।

মহাশয়,

নবম পঞ্চবার্ষিক পরিকল্পনার প্রথম বৎসর হিসাবে ১৯৯৭-৯৮ বিশেষ গুরুত্বপূর্ণ। এর আগে যৌথ বন পরিচালন ব্যবস্থার মাধ্যমে অবক্ষয়িত বনভূমির এক ব্যাপক অংশে সবুজায়ন সম্ভব হয়েছে। এতে সামিল হয়েছেন বনের নিকটবর্তী এলাকার মানুষ—প্রধানত তফসিলি জাতি ও আদিবাসী সম্প্রদায়। উপগ্রহ সমীক্ষায় দেখা গেছে বনভূমি নথিভুক্ত ১৩.৩৮% থেকে বৃদ্ধি পেয়ে ১৪.৯০% হয়েছে। ১৯৯৫ এর ফরেস্ট সার্ভে অফ ইন্ডিয়ান সমীক্ষায় আরও প্রকাশ পেয়েছে যে পূর্ববর্তী বছরের তুলনায় পশ্চিমবঙ্গে বনভূমি বেড়েছে ৯০ বর্গ কিঃমিঃ যেখানে সারা ভারত এর পরিমাণ ২৭০ বর্গ কিঃমিঃ।

মহাশয়,

যৌথ বন পরিচালন ব্যবস্থায় আমাদের রাজ্যের অগ্রণী ভূমিকা আছে। প্রায় ৩,০০০ বনসুরক্ষা সমিতি গঠিত হয়েছে। দক্ষিণ পশ্চিমবঙ্গে এই সমিতির সদস্যরা উপসত্ব হিসাবে কাঠের বিক্রয় মূল্যের ২৫% পেতে শুরু করেছেন। এখন পর্যন্ত মোট ১,২১,৯২,৭২৫ টাকা এই বাবদ বিলি করা হয়েছে। এই টাকা শুধুমাত্র প্রথম বছরের জন্য। আগামী বছরগুলিতে সমিতির সদস্যদের প্রাপ্য টাকার পরিমাণ বহুগুণ বৃদ্ধি পাবে। তাছাড়াও, মাটির বাঁধ, সেচ প্রণালী, নলকূপ, ধূমহীন চুল্লি ইত্যাদির ব্যবস্থাও সদস্যদের জন্য করা হয়েছে।

মহাশয়,

প্রথাগত বন পরিচালন ব্যবস্থা যথা বন সংরক্ষণ ও বৃক্ষরোপণ ছাড়াও গাছের জীনসম্পদ উন্নয়নের উপরও বিশেষ গুরুত্ব আরোপ করা হয়েছে। জ্বালানি, পশুখাদ্য এবং পাল্পউডের প্রয়োজন মেটাতে এবং বিশেষত অর্থনৈতিক চাহিদা সম্পন্ন গাছের প্রয়োজন মেটাতে মিস্ট চেম্বার ও গ্লাস হাউস স্থাপন করা হয়েছে।

মহাশয়,

বন এলাকার বাইরে বৃক্ষরোপণের জন্য এই দপ্তর গ্রামের মানুষদের অনুপ্রাণিত করতে প্রধান ভূমিকা গ্রহণ করেছে। সামাজিক বনসৃজন কর্মসূচীর মাধ্যমে কৃষির অনুপযোগী পতিত জমিতে কাঠ, জ্বালানি কাঠ ও ফলের গাছ ইত্যাদি ব্যাপকভাবে রোপণ করা হয়েছে। এর ফলে, শুধু যে স্থানীয় এলাকায় পশুখাদ্য ও জ্বালানি কাঠের প্রয়োজন মিটেছে তাই নয় উপরন্তু বনভূমির উপর চাপও কমেছে। এই দপ্তর স্থানীয় স্বায়ত্ত্বশাসিত সংস্থা এবং পঞ্চায়েত ইত্যাদির সঙ্গে সহযোগিতার হাত বাড়িয়ে দিয়েছে। এর উদ্দেশ্য সামাজিক বনায়ন এবং বন খামারের উন্নতি, নার্সারি স্থাপন অর্থাৎ গণ উদ্যোগের মাধ্যমে সবুজায়ন।

মহাশয়,

বন্যপ্রাণী শাখায় স্থানীয় জনগণ ও পঞ্চায়েতের সহায়তায় হাতি, বাঘ, চিতার আক্রমণ প্রতিরোধে বিশেষ ব্যবস্থা নেওয়া হয়েছে। জৈব বৈচিত্র সংরক্ষণে জলাভূমির রক্ষার নানান সমীক্ষা চালানো হচ্ছে। বন্যপ্রাণীদের জন্য সংরক্ষিত বনাঞ্চলের বাইরে ইকো ডেভেলপমেন্ট কমিটি গঠিত হয়েছে। এই কমিটির সদস্যদের আয় বৃদ্ধির জন্য বিভিন্ন অর্থনৈতিক কর্মসূচী রূপায়িত হচ্ছে যাতে বনভূমির উপর চাপ কমে।

মহাশয়,

শেষ পর্যায়ে উপনীত বাইরের সাহায্যপুষ্ট পশ্চিমবঙ্গ বনায়ন প্রকল্প ছাড়া আর একটি প্রকল্প যথা "ইন্ডিয়া ইকো ডেভেলপমেন্ট প্রোজেক্ট" জলপাইগুড়ির বকসাতে রূপায়িত হচ্ছে।

মহাশয়,

এই দপ্তর আগামী ২০ বছরের জন্য "রাজ্য বন কর্মপরিকল্পনা" প্রণয়ণ করতে চলেছে। এই পরিকল্পনায় বন খামার স্থাপনের মাধ্যমে গ্রামীণ অর্থনীতি, জৈব বৈচিত্র্যের সংরক্ষণ, সমুদ্র সন্নিহিত এলাকায় সামাজিক-অর্থনৈতিক উন্নয়ন, ক্ষয়যোগ্য ভূমিতে মাটি সংরক্ষণ, ইকো ট্যুরিজম, জ্বালানি কাঠ, পশুখাদ্য ও পাল্পউডের উন্নতি ইত্যাদির উপর বিশেষ গুরুত্ব দেওয়া হবে।

মহাশয়,

বর্তমানে আমি ১৯৯৬-৯৭ সালের কর্মবিবরণী এবং ১৯৯৭-৯৮ সালে প্রস্তাবিত কর্মসূচী সম্পর্কে মাননীয় সদস্যদের দৃষ্টি [illegible] করছি।

১৯৯৬-৯৭ সালের কর্মবিবরণী এবং ১৯৯৭-৯৮ সালের প্রস্তাবিত কর্মসূচী।

১) বর্তমান বছরেও পতিতভূমি উন্নয়নের কর্মসূচী অব্যাহত আছে। বনসংরক্ষণে জনসাধারণের অংশগ্রহণমূলক পরিচালন পদ্ধতি উত্তরবঙ্গ, পাহাড়ি এলাকা এবং সুন্দরবন অঞ্চলে সম্প্রসারিত হয়েছে। উত্তরবঙ্গে বনসম্পদকে সুসংহত অপহরণের হাত থেকে রক্ষা করার স্বার্থে ওয়ারলেস সেটের মাধ্যমে যোগাযোগ ব্যবস্থা জোরদার করা হয়েছে। এখানে বনরক্ষার কাজে বনবিভাগকে সাহায্যের জন্য বনরক্ষী-বাহিনীর চারটি দল কর্মরত আছে। ১৯৮৯-৯০ সালে সুন্দরবন জীব পরিমন্ডল স্থাপিত হয়েছে এবং এই এলাকার উন্নয়নে এই বিভাগ প্রশংসনীয় কাজ করেছে।

২) এলাকাভিত্তিক জ্বালানি ও পশুখাদ্য কর্মসূচী ঃ—

এই প্রকল্প শতকরা ৫০ ভাগ কেন্দ্রীয় সাহায্যপ্রাপ্ত। ১৯৯৬-৯৭ সালে এই কর্মসূচীতে ২,৭৫০ হেক্টর ও ১,৯৮৮ হেঃ এলাকাতে যথাক্রমে বৃক্ষরোপণ ও খাদ ভরাটের কাজ চালু আছে। ১৯৯৭-৯৮ সালে ৩,০০০ হেঃ ও ১,০০০ হেঃ এলাকাতে যথাক্রমে বৃক্ষরোপণ ও খাদ ভরাটের কাজ হাতে নেওয়া হবে।

৩) গৌণ বনজ সম্পদ উন্নয়ন ঃ

এই প্রকল্পে ১৯৯৬-৯৭ সালে ১,৫৩২ হেঃ জমিতে বৃক্ষরোপণের কাজ হাতে নেওয়া হয়েছে। ১৯৯৭-৯৮ সালে ২,০০০ হেঃ এলাকায় বৃক্ষরোপণের কর্মসূচী গ্রহণ করা হবে। এই প্রকল্পে ভেষজ বৃক্ষ ছাড়াও বাঁশ, আমলকি, বহেড়া, হরিতকি, বেত প্রভৃতি বৃক্ষরোপণের কর্মসূচী আছে।

৪) বীজের মানোন্নয়ন প্রকল্প ঃ

কেন্দ্রীয় সহায়তাপ্রাপ্ত এই প্রকল্প যা ১৯৯৬-৯৭ সালে শুরু হয়েছে ১৯৯৭-৯৮ সালেও অব্যাহত থাকবে।

৫) সুসংহত পতিত জমি উন্নয়ন প্রকল্প ঃ

কেন্দ্রীয় সাহায্য পুষ্ট এই প্রকল্পে জলপাইগুড়ি ও দার্জিলিং জেলার নির্দিষ্ট জলবিভাজিকা এলাকায় ১৯৯৬-৯৭ সালে ৮৩৫ হেক্টর জমি পরিশোধনের ব্যবস্থা করা হয়েছে।

৬) কাষ্ঠ আহরণ ঃ

এই কর্মসূচীতে ১৯৯৬-৯৭ সালে উত্তরবঙ্গের বনাঞ্চল ৩২,০০০ ঘনমিটার কাষ্ঠ ও ২৩,০০০ স্তুপ জ্বালানি কাঠ সংগ্রহ করার কর্মসূচী আছে। ১৯৯৭-৯৮ সালে ২০,০০০ ঘনমিটার কাষ্ঠ এবং ২৫,০০০ স্তুপ জ্বালানি কাঠ সংগ্রহের লক্ষ্যমাত্রা ধার্য করা হয়েছে।

৭) বন্যপ্রাণী সংরক্ষণ ঃ

রাজ্যের বনভূমির শতকরা প্রায় ৩৪ ভাগ ১৬টি অভয়ারণ্য, ২টি ব্যাঘ্র প্রকল্প, ৪টি জাতীয় উদ্যান এবং ১টি জীবপরিমন্ডল অঞ্চলের অন্তর্গত। পরিচালন পদ্ধতি অনুসরণ করে

এই এলাকাতে বিভিন্ন প্রকল্পের কাজ চলছে। কেন্দ্রীয় সহায়তাপ্রাপ্ত 'হস্তি প্রকল্প'-এর কাজ অব্যাহত আছে। এই সমস্ত প্রকল্প রূপায়ণের জন্য কেন্দ্রীয় সরকারের কাছ থেকে ১৯৯৬-৯৭ সালে ৬০.৫০ লাখ টাকা সংস্থান রাখা হয়েছে। রাজ্য সরকারের পক্ষ থেকেও এইসব প্রকল্পের জন্য ১১০.২০ লাখ টাকার সংস্থান রাখা হয়েছে। এই সমস্ত প্রকল্পের কাজ ১৯৯৭-৯৮ সালেও অব্যাহত থাকবে। এর জন্য রাজ্য সরকারের পরিকল্পনা খাতে ১৩৬ লাখ টাকার সংস্থান রাখা হয়েছে। কেন্দ্রীয় সরকারের নিকট ৭৫৪.৩৫ লাখ টাকা সাহায্যের জন্য প্রস্তাব পাঠানো হয়েছে।

৮) বিনোদন বনায়ন প্রকল্প ঃ

এই বছর সল্টলেকের কেন্দ্রীয় উদ্যানসহ পঁচিশটি উদ্যান স্থাপন ও রক্ষণাবেক্ষণের কাজ চলছে। এই কাজে ১৯৯৬-৯৭ সালে ৫১.৫০ লক্ষ টাকার বরাদ্দ আছে। ১৯৯৭-৯৮ সালে 'পার্ক ও উদ্যান' স্থাপন 'নগর বনায়ন' ও 'গ্রামীণ সবুজায়ন' প্রকল্পগুলি রূপায়ণের জন্য ৭৮.০০ লক্ষ টাকার বরাদ্দ করা হয়েছে।

৯) মৃত্তিকা সংরক্ষণ কর্মসূচি ঃ

১৯৯৬-৯৭ সালে ৫০০ হেক্টর ক্ষয়িষ্ণু বনভূমিতে বৃক্ষরোপণ করা হয়েছে। ইহা ছাড়া ৫২৪ হেক্টর জমিতে মৃত্তিকা সংরক্ষণের কাজও চলছে। ১৯৯৭-৯৮ সালে ৪৪০ হেক্টর জমিতে বনসৃজন ও মৃত্তিকা সংরক্ষণের কাজের পরিকল্পনা নেওয়া হয়েছে। ইহা ছাড়াও কংসাবতী তিস্তা, রূপনারায়ণ নদীর উপত্যকা এলাকায় কেন্দ্রীয় সহায়তাপ্রাপ্ত 'নদী উপত্যকা প্রকল্প' ও 'গঙ্গা অববাহিকা' প্রকল্প দুটির কাজ অব্যাহত থাকবে। ১৯৯৬-৯৭ সালে ৩,০৫০ হেক্টর জমিতে মৃত্তিকা সংরক্ষণের কাজ চলছে। ১৯৯৭-৯৮ সালেও ৫৭৩ লক্ষ টাকার মৃত্তিকা সংরক্ষণের কাজ করার পরিকল্পনা নেওয়া হয়েছে।

১০) বিকেন্দ্রীভূত জনতা নার্সারি ঃ

'বিকেন্দ্রীভূত জনতা নার্সারি' কর্মসূচীতে ১৯৯৬-৯৭ সালে ২৫০ লক্ষ চারা গাছ তৈরি করা হয়েছে। ১৯৯৭-৯৮ সালে ২৫০ লক্ষ চারা গাছ তৈরির কর্মসূচী গ্রহণ করা হয়েছে।

১১) ১৯৯২-৯৩ সাল থেকে বিশ্বব্যাঙ্কের অধীনস্ত আন্তর্জাতিক উন্নয়ন সংস্থার সহায়তা নিয়ে রাজ্য সরকার বন ও বন্যপ্রাণীর সর্বাঙ্গীণ উন্নয়নের উদ্দেশ্যে যে পশ্চিমবঙ্গ বনায়ন প্রকল্প রূপায়িত করছে সেটি এখন রূপায়ণের শেষ পর্যায়ে উপনীত। এই প্রকল্পের সাফল্য এবং অন্যান্য বিষয়ের উপর ভিত্তি করে আগামী পাঁচ বছরের প্রয়োজন মেটানোর স্বার্থে আন্তর্জাতিক সংস্থার সহায়তায় আরেকটি প্রকল্প রূপায়নের জন্য চিন্তা ভাবনা করা হচ্ছে। আন্তর্জাতিক উন্নয়ন সংস্থা ও গ্লোবাল এনভায়রণমেন্ট ট্রাস্টের সহায়তায় জলপাইগুড়ি জেলার বকসা ব্যাঘ্র সংরক্ষিত অঞ্চলে রাজ্য সরকার ইন্ডিয়া-ইকো-ডেভেলপমেন্ট প্রকল্প রূপায়িত করারও প্রস্তাব গ্রহণ করছেন। কেন্দ্রীয় সরকারের পোষকতা প্রাপ্ত কর্মসূচীর অধীনে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে রাজ্য সরকার এই সহায়তা পাবেন। এর উদ্দেশ্যে হল গ্রামীণ ভূ-

পরিবেশের উন্নয়ন যাতে সংরক্ষিত অঞ্চলের ওপর মানুষের নির্ভরতা কমিয়ে আনা যায় এবং সেই সঙ্গে পরিবেশ শিক্ষার মাধ্যমে বন-সংরক্ষণের জন্য জন সমর্থন বাড়ানো যায়।

১২) বনসম্পদ উন্নয়নের জন্য পরীক্ষা—নিরীক্ষার উপর বিশেষ গুরুত্ব দেওয়া হয়েছে। কেন্দ্রীয় সহায়তাপুষ্ট 'বীজ উন্নয়ন' প্রকল্পে ১৯৯৬-৯৭ সালে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে ৪ লক্ষ টাকা পাওয়া গিয়েছে। ১৯৯৭-৯৮ সালে ১৫ লাখ টাকা অনুদানের জন্য প্রস্তাব পাঠানো হয়েছে।

১৩) এই দপ্তরের অধীনে অন্যান্য সংস্থাগুলি হল—আলিপুর চিড়িয়াখানা এবং দার্জিলিং-এ অবস্থিত পদ্মজা নাইডু হিমালয়ান জুলজিক্যাল পার্ক ও লয়েডস বোটানিক্যাল গার্ডেন। পর্যটকদের কাছে বিশেষ আকর্ষণীয় এবং সাংস্কৃতিক দিক দিয়ে গুরুত্বপূর্ণ এইসব সংস্থাগুলির উন্নয়নে যে সমস্ত কর্মসূচী গ্রহণ করা হয়েছে তা বর্তমান বছরেও অব্যাহত থাকবে।

বনদপ্তরের অধীনস্ত বিভিন্ন নিগমের কার্যাবলীর বিবরণ নিম্নে প্রদত্ত হল ঃ

**পশ্চিমবঙ্গ পাল্পউড নিগম ঃ**

এই সংস্থা টিটাগড় পেপার মিল-এর সঙ্গে অংশীদারিতে যৌথভাবে গঠিত, এই সংস্থা রাজ্যের কাগজকলগুলির কাঁচামালের প্রয়োজন মেটাতে NABARD-এর আর্থিক সহায়তায় বিভিন্ন ব্যাঙ্ক থেকে ঋণ গ্রহণ করে মন্ডকাঠ সৃজনের কাজে লিপ্ত। মেদিনীপুর বীরভূম, বাঁকুড়া, বর্ধমান এবং জলপাইগুড়ি জেলায় প্রায় ৬,৫০০ হেক্টর সরকারী ও বেসরকারী জমিতে বৃক্ষরোপণ করেছে।

**পশ্চিমবঙ্গ বন উন্নয়ন নিগম ঃ**

দার্জিলিং জেলার কালিম্পং বন বিভাগের পরিচালনা ছাড়াও এই নিগমের উপর বনদপ্তরকে কাঠ ও অন্যান্য বনজ সম্পদ আহরণ ও বিপণনে সাহায্য করার দায়িত্ব অর্পণ করা হয়েছে। ১৯৯৬-৯৭ সালে বন পরিচালন সমিতির সদস্যদের মধ্যে উপসত্ত্ব বিতরণের বন দপ্তরের উদ্যোগকে সফল করার লক্ষ্যে এই নিগম দক্ষিণ পশ্চিমবঙ্গে কাঠ আহরণ ও বিপণনের দায়িত্ব পালন করেছে।

বিভিন্ন জায়গায় ডিপো ও বিক্রয়কেন্দ্র স্থাপনের মাধ্যমে এই নিগম কাঠ ও অন্যান্য বনজাত সামগ্রী উপযুক্ত মূল্যে জনসাধারণের মধ্যে বিক্রয়ের দায়িত্ব গ্রহণ করেছে।

পর্যটকদের প্রাকৃতিক সৌন্দর্য উপভোগ করার প্রচেষ্টাকে সফল করার জন্য এই নিগম বিভিন্ন স্থানে পর্যটক কেন্দ্র ও রোপওয়ে স্থাপন করেছে। ইহা ছাড়াও এই নিগম পর্যটন বিভাগের সঙ্গে যৌথ উদ্যোগে বিভিন্ন প্রকল্প রূপায়ণের প্রচেষ্টা চালাচ্ছে।

মহাশয়,

আমরা কি কি কর্মসূচী রূপায়ণ করতে সমর্থ হয়েছি এবং ভবিষ্যতে আমাদের কর্মসূচী কি তা সংক্ষিপ্ত বিবরণের মাধ্যমে মাননীয় সদস্যদের দৃষ্টি আকর্ষণ করতে চেয়েছি।

আমি আশা করি যে, সকলেই তাদের সহযোগিতার হাত বাড়িয়ে দিয়ে আমাদের মূল লক্ষ্যে পৌঁছাতে সাহায্য করবেন যাতে কেবল আমরাই নয় আমাদের ভবিষ্যৎ প্রজন্মও এর সুফল ভোগ করতে পারে।

মহাশয়,

পরিশেষে আমি এই মহতি সভার সদস্যদের অনুরোধ জানাচ্ছি যাতে ১৯৯৭-৯৮ সালের বাজেট সর্বসম্মতিক্রমে গৃহীত হয়।

পরিশেষে আপনাদের সবাইকে আন্তরিক ধন্যবাদ।

## DEMAND No. 53

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 2,35,00,000 be granted for expenditure under Demand No. 53, Major Head : "4407—Capital Outlay on Plantations and 6407—Loans for Plantations", during the next financial year.

(This is inclusive of a total sum of Rs. 78,00,000 already voted on account)

Printed Budget Speech on Demand No. 53 of Shri Bidyut Ganguly laid on the Table was published along with Budget speech on Demand No. 24.

## DEMAND No. 54

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 68,65,00,000 be granted for expenditure under Demand No. 54, Major Head : "2408—Food, Storage and Warehousing and 4408—Capital Outlay on Food, Storage and Warehousing (Excluding Public Undertakings)", during the next financial year.

(This is inclusive of a total sum of Rs. 22,90,00,000 already voted on account)

Printed Budget Speech of Shri Kalimuddin Shams on Demand Nos. 54 & 86 laid on the Table was taken as read.

৩। মহাশয়, আমি আমার বাজেট-বিবৃতির সঙ্গে খাদ্য ও সরবরাহ বিভাগের কাজকর্ম সম্পর্কে একটি প্রতিবেদন পৃথকভাবে মাননীয় সদস্যদের নিকট পেশ করছি। আগের বছর এবং এই বছরে এই বিভাগ কি কি সাফল্য অর্জন করেছে, কর্মসূচীই বা কি কি গ্রহণ করা হয়েছে এবং এই বিভাগকে যে-সব বিভিন্ন ধরনের অসুবিধার সম্মুখীন হতে হয়েছে, সে-সব

তথ্যসম্বলিত এই প্রতিবেদনটি মাননীয় সদস্যদের নিকট আমার বাজেট বিবৃতির মুখবন্ধ হিসাবে পেশ করছি। মাননীয় সদস্যদের নিকট আমার অনুরোধ, এই বিভাগের কাজের সামগ্রিক মূল্যায়ন করার সময় অনুগ্রহ করে এই প্রতিবেদনটিও বিবেচনার জন্য গ্রহণ করবেন।

৪। খাদ্য ও সরবরাহের ক্ষেত্রে যে-সব বিষয় গুরুত্ব অর্জন করেছে, আমার বিবৃতিতে সে-রকম কয়েকটি বিষয়ের প্রতি আমি মাননীয় সদস্যদের দৃষ্টি আকর্ষণ করতে চাই। এই বিষয়গুলি হল নিম্নরূপ ঃ

৫। মূল্য নিয়ন্ত্রণ, মূল্যের হ্রাস-বৃদ্ধি লাঘব ও অত্যাবশ্যকীয় পণ্যসামগ্রীর ন্যায্য বন্টনের লক্ষ্যে উপনীত হওয়ার পদ্ধতির স্থায়ী বৈশিষ্ট্যরূপে গণবন্টন ব্যবস্থা ভারত সরকার কর্তৃক স্বীকৃত। এই স্বীকৃতি থাকা সত্ত্বেও ভারত সরকার অত্যন্ত ঘন-ঘন গণবন্টন ব্যবস্থায় বন্টিতব্য দ্রব্যাদির দাম বাড়িয়েছেন, যার ফলে গণবন্টন ব্যবস্থার ভিত্তিমূলে আঘাত লেগেছে এবং সাধারণ মানুষ প্রচন্ড অসুবিধার সম্মুখীন হয়েছেন। রেশন দ্রব্যাদি, বিশেষত গম প্রাপ্তির অনিয়মিত সুযোগের ফলে খোলা বাজারে গমের দাম অত্যন্ত বেড়ে গেছে এবং গণবন্টন ব্যবস্থাকে জনসাধারণের সমালোচনার পর্যায়ে নিয়ে গেছে। এই মুহূর্তের সবচেয়ে বড় প্রয়োজন হল খাদ্য সরবরাহ নিগম কর্তৃক গমের অবিচ্ছিন্ন সরবরাহ।

সুদৃঢ়ীকৃত গণবন্টন ব্যবস্থা—যেখানে আমাদের দেশের সর্বাপেক্ষা দরিদ্র জনগণের বাস, সেখানকার চিত্র আরও হতাশাব্যঞ্জক। ১৯৯০ সালের ১লা জানুয়ারি গৃহীত মূল্যের তুলনায় সে-সব এলাকায় গম ১২৮.৫ শতাংশ, সাধারণ চাল ১৫১ শতাংশ, মিহি চাল ১২৩ শতাংশ এবং অতি-মিহি চালের দাম ১১৭ শতাংশ বেড়েছে। জন সংখ্যার ৩৫ শতাংশ অস্তিত্বরক্ষান্তরের নীচে বাস করে, এই ঘটনার পরিপ্রেক্ষিতে এরকম বেশি মূল্যে এই ক্রেতারা ব্যবস্থার কাছ থেকে গম ও চাল কিনতে পারবে, এমন প্রত্যাশা অবাস্তব।

তরলীকৃত গ্যাসের দাম আরও বেড়েছে। ১৯৯৫ সালে তরলীকৃত গ্যাসের দাম ছিল সিলিন্ডার প্রতি ১০৬.৯৯ টাকা, অথচ ১৯৯৬ সালে অর্থাৎ এক বছরের মধ্যে সিলিন্ডার প্রতি দাম হয় ১৩৬.৬৬ টাকা। একই সঙ্গে পেট্রোল ও ডিজেলের দামও বেড়ে যায়। স্বাভাবিকভাবেই অত্যাবশ্যকীয় পণ্য সামগ্রীর মূল্যের ওপর এর ঊর্ধ্বমুখী প্রভাব পড়ে।

৬। খাদ্যশস্য ও চিনিসহ প্রায় সমস্ত অত্যাবশ্যকীয় সামগ্রীর ক্ষেত্রে পশ্চিমবঙ্গ একটি ঘাটতি রাজ্য এবং সেই কারণে চাল, গম, চিনি, তৈলবীজ, লবণ, ডাল, পেট্রোলজাত দ্রব্য প্রভৃতির জন্য এই রাজ্যকে বাইরের সাহায্যের ওপর নির্ভর করতে হয়।

৭। ১৯৭৭ সালে পশ্চিমবঙ্গে খাদ্যশস্যের (চাল ও গম) মোট উৎপাদন ছিল ৭১.০১ লক্ষ মেট্রিক টন এবং ১৯৯৫-৯৬ সালে তা বেড়ে দাঁড়াল ১২৫.৯২ লক্ষ মেট্রিক টনে (চাল ১১৮.২০ লক্ষ মেট্রিক টন এবং গম ৭.৭২ লক্ষ মেট্রিক টন)। ঘাটতি কিন্তু এখনও রয়েছে। ১৯৯১ সালের জনগণনা অনুযায়ী পশ্চিমবঙ্গের জনসংখ্যা ৬৭৯.৮ লক্ষ। শতকরা ২.২ ভাগ বার্ষিক মিশ্র বৃদ্ধির হারের ভিত্তিতে ১. ৩. ৯৭ তারিখে পশ্চিমবঙ্গের আনুমানিক জনসংখ্যা ৭৭৬.২ লক্ষ ধরা যেতে পারে। খাদ্য শস্যের বাৎসরিক চাহিদা হিসেব করার সময় দৈনিক

মাথা পিছু ৪৫৩.৬ গ্রাম ভিত্তি হিসেবে গ্রহণ করা ঠিক হবে না। এই পরিমাণ খাদ্য শস্য খাওয়া বলতে বোঝায় দুগ্ধ, দুগ্ধজাত দ্রব্য, ডিম, মাছ, মাংস ও সবজি খাওয়ার মধ্য দিয়ে প্রোটিন, কার্বোহাইড্রেট ও ভিটামিন গ্রহণ করা, যা গড়পড়তা ভারতীয়দের পক্ষে সংগ্রহ করা দুঃসাধ্য, যেহেতু এদের ৩৫ শতাংশ এখনও দারিদ্র্যসীমার নিচে বাস করেন। তাই অতিরিক্ত খাদ্য গ্রহণ করা হয় তন্ডুলজাতীয় শস্যর মাধ্যমে। গড় দৈনিক খাদ্যশস্য গ্রহণের আরও বেশি বাস্তবসম্মত পরিমাণ দাঁড়াবে ৫০০ গ্রাম। এই নিরিখে তন্ডুলজাতীয় শস্যের বাৎসরিক চাহিদার মোট পরিমাণ ১৩৮.৫৯ লক্ষ মেট্রিক টন। বীজ, পশুখাদ্য, অপচয় ইত্যাদি বাবদ ১০ শতাংশ এবং প্রতিবেশী রাজ্যগুলি ও বাংলাদেশে পাচার বাবদ আরও ১০ শতাংশ বাদ দিয়ে বছরে আনুমানিক ১২৫.৯২ লক্ষ মেট্রিক টন উৎপাদন ধরলে এ-রাজ্যে গৃহস্থলী উদ্দেশ্যে ব্যবহারের জন্য মোট ১০২.০০ লক্ষ মেট্রিক টন পাওয়া যাবে। সুতরাং রাজ্যে ঘাটতির মোট পরিমাণ দাঁড়াচ্ছে ৩৬.৫৯ লক্ষ মেট্রিক টন। তবুও আশা করা যায়, ভূমি-সংস্কার কর্মসূচীর সার্থক রূপায়ণ, বৈজ্ঞানিকভাবে শস্য ও জল-নিয়ন্ত্রণ এবং জৈব-রসায়নবিদ্যার সুষ্ঠুতর প্রয়োগ ও ব্যবহারের দ্বারা পশ্চিমবঙ্গ কয়েক বছরের মধ্যে খাদ্যশস্য উৎপাদনের ক্ষেত্রে স্বনির্ভর হয়ে উঠতে পারবে।

৮। পশ্চিমবঙ্গ সমগ্র জনসাধারণকে আওতাভুক্তকারী গণবন্টন ব্যবস্থার এক ব্যাপক কর্মপরিধির অন্তর্ভুক্ত। এই ব্যবস্থায় আরও কিছু সংযোজনের প্রয়োজনীয়তার বিষয়টি সর্বদা খতিয়ে দেখা হচ্ছে। বৃহত্তর কলকাতা এবং হাওড়া, হুগলি, উত্তর ২৪-পরগনা, আসানসোল ও দুর্গাপুর শিল্পাঞ্চল নিয়ে যে বিধিবদ্ধ রেশন ব্যবস্থা আছে, সেখানে ১ কোটিরও বেশি মানুষ ২,৯১৯টি ন্যায্যমূল্যের দোকানের মাধ্যমে তাদের রেশন-দ্রব্য সংগ্রহ করেন। আর রাজ্যের বাকি এলাকায় যে সংশোধিত রেশন ব্যবস্থা ও সুদৃঢ়ীকৃত গণবন্টন ব্যবস্থা আছে, সেখানে ৫.৯৯ কোটিরও বেশি মানুষ ১৭,৮২৩টি ন্যায্যমূল্যের দোকানের মাধ্যমে তাদের রেশন-দ্রব্য সংগ্রহ করেন। বিধিবদ্ধ রেশন এলাকায় বিশেষত কলকাতা শিল্পাঞ্চলে অনেকগুলি জিনিস যেমন—(১) চাল, (২) গম, (৩) লেভি-চিনি, (৪) ভোজ্য তেল, (৫) বিস্কুট, (৬) গুঁড়ো-মশলা, (৭) আয়োডিনযুক্ত লবণ, (৮) খাতা, (৯) কাপড়কাচা সাবান, (১০) গুঁড়ো কাপড়কাচা সাবান, (১১) দেশলাই, (১২) ডাল, রেশন দোকানের মাধ্যমে বন্টন করা হয়। অধিকন্তু, কলকাতাসহ রাজ্যের ২৯,৯৩২টি খুচরা বিক্রয়কেন্দ্রের মাধ্যমে কেরোসিন তেলও দেওয়া হয়।

৯। বেশ কিছু দিন ধরেই পশ্চিমবঙ্গের জন্য মাসিক কেন্দ্রীয় বরাদ্দ ছিল ১,২৫,০০০ মেট্রিক টন চাল ও ১,২৬,০০০ মেট্রিক টন গম। ১৯৮৮ সালের ফেব্রুয়ারি মাস থেকে এই বরাদ্দ ক্রমশ হ্রাস পায়। বর্তমানে ভারত সরকার বৎসরের কাল ও ঋতুর ওপর নির্ভর করে ৬৫,০০০ মেট্রিক টন থেকে ৭৫,০০০ মেট্রিক টন পর্যন্ত চাল প্রতি মাসে সরবরাহ করছেন। একই ভাবে ভারত সরকার প্রতি মাসে ৭২,০০০ মেট্রিক টন থেকে ১,১৫,০০০ মেট্রিক টন গম সরবরাহ করছেন। সুতরাং বিধিবদ্ধ রেশন এলাকায় যেখানে আমাদের মাথাপিছু প্রতি সপ্তাহে ৩,৫০০ গ্রাম গম ও চাল সরবরাহ করার কথা, সেখানে আমরা ঐ পরিমাণ কমিয়ে ২,৭৫০ গ্রাম করতে বাধ্য হয়েছি। বস্তুত বিধিবদ্ধ রেশন এলাকায় আমরা ১,৭৫০ গ্রামের পরিবর্তে ১,০০০ গ্রাম গম সপ্তাহে মাথাপিছু হারে সরবরাহ করছি। সংশোধিত ও বিধিবদ্ধ রেশন এলাকায় আমাদের বর্তমানে মাসিক গমের প্রয়োজন ১.৯০ লক্ষ মেট্রিক টন, সেখানে

আমরা চাহিদার মাত্র ৫০ শতাংশ সরবরাহ করতে সক্ষম। সংশোধিত রেশন এলাকায় আমরা মাসিক মাথাপিছু ৭৮০ গ্রাম গম সরবরাহ করছি। এই রাজ্যে গমের বরাদ্দ বাড়াবার জন্য আমরা সর্বদা ভারত সরকারকে অনুরোধ জানাচ্ছি।

উৎসবের মরশুমে কখনও কখনও অতিরিক্ত বরাদ্দসহ ১৯৯১ সালের আগস্ট মাস থেকে এই রাজ্যে লেভি-চিনির মাসিক বরাদ্দের পরিমাণ ছিল ২৭,১৮২ মেট্রিক টন। ১৯৯৬ সালের মে মাস থেকে ঐ বরাদ্দ বাড়িয়ে ২৮,৯৩৪ মেট্রিক টন করা হয়। ভারত সরকার ১৯৯৬ সালের ডিসেম্বর ও ১৯৯৭ সালের জানুয়ারি মাসের জন্য লেভি-চিনির মাসিক বরাদ্দের পরিমাণ আরও বাড়িয়ে ৩১,৮২৭ মেট্রিক টন করেন। বর্তমান বরাদ্দ অনুযায়ী আমরা সরবরাহ পাওয়া সাপেক্ষে বিধিবদ্ধ রেশন এলাকায় মাসিক মাথা পিছু ৫০০ গ্রাম ও সংশোধিত রেশন এলাকায় ৪০০ গ্রাম লেভি-চিনি সরবরাহ করতে পারি। প্রত্যেক ক্রেতাকে মাসে ৬০০ গ্রাম করে লেভি-চিনি মাসিক বরাদ্দের পরিমাণ বাড়াবার জন্য আমরা কেন্দ্রীয় সরকারকে অনুরোধ করি। কোনও অনুকূল প্রত্যুত্তর আমরা এখনও পাইনি।

১০। দারিদ্র সীমারেখার নিচের মানুষদের প্রতি লক্ষ্য রেখে রাজ্যে নতুন গণবন্টন ব্যবস্থার প্রচলন করা হচ্ছে। নতুন প্রকল্প অনুযায়ী বার্ষিক ১৫,০০০ টাকা ও তার অপেক্ষা ন্যূনতম আয় বিশিষ্ট পরিবারগুলির দ্রারিদ্র্য সীমারেখার নিচে অবস্থান বলে ধরা হবে এবং গণবন্টন ব্যবস্থার প্রচলিত মূল্যের অর্ধ-হারে ঐ পরিবারগুলির প্রাপ্তবয়স্ক সদস্যরা সপ্তাহে মাথাপিছু ৫০০ গ্রাম করে চাল বা গম লাভ করার উপযুক্ত বলে বিবেচিত হবেন। নাবালকরা অর্ধ-ওজনে ঐ সুযোগ লাভ করবে। পরিকল্পনা আয়োগের বিশেষজ্ঞগণ কর্তৃক গৃহীত পদ্ধতির নিরিখে দারিদ্র সীমারেখার নীচে অবস্থানকারী জনসংখ্যার গড় হিসেব হল ৩৫ শতাংশ। এই রাজ্যের শহর ও গ্রামাঞ্চল—এই উভয়ক্ষেত্রের "দারিদ্র্যসীমারেখার নিচের" ২.৮ কোটি মানুষ এই প্রকল্পের দ্বারা উপকৃত হবেন। দারিদ্রসীমারেখার নীচের জনসাধারণ তাদের অবশিষ্ট রেশন গণবন্টন ব্যবস্থার প্রচলিত মূল্যে নিতে পারবেন।

১১। ১৯৯২ সালের সেপ্টেম্বর মাস থেকে সংহত উপজাতি উন্নয়ন প্রকল্প, খরাপ্রবণ ও চিহ্নিত পার্বত্য অঞ্চলের দরিদ্র মানুষদের কেন্দ্রীয় সরকারের সিদ্ধান্ত অনুযায়ী এক সুদৃঢ়ীকৃত গণবন্টন ব্যবস্থার আওতায় আনা হয়। রাজ্যে ১১৯টি সংহত উপজাতি উন্নয়ন প্রকল্প, ৩৪টি খরাপ্রবণ এলাকা প্রকল্প ব্লক এবং ৯টি চিহ্নিত পার্বত্য এলাকা ব্লকে মোট জনসংখ্যা নির্ধারণ করা হয়েছে ৭৩,৫১,২৬১ জন। সুদৃঢ়ীকৃত গণবন্টন ব্যবস্থায় ভরতুকি প্রদত্তদরে বন্টনের জন্য রাজ্য সরকারকে মাসে ভরতুকি দিতে হবে ৬০ লক্ষ টাকা।

১২। ভূমিহীন কৃষি-শ্রমিক ও তাদের পরিবারবর্গকে ভরতুকিতে চাল বন্টনের যে পরিকল্পনা ১৯৮৯ সালে গ্রহণ করা হয়, ১৯৯৬-৯৭ সালেও তা কার্যকর ছিল। ১৯৯৬-৯৭ সালে ঐ পরিকল্পনায় ৬০,৩৫৫ মেট্রিক টন চাল বন্টন করা হয়। এই প্রকল্পে ৯-৯-৯৬ থেকে ৫-১০-৯৬ পর্যন্ত চার সপ্তাহ ৪ টাকা কিলো দরে চাল বন্টনের সুবিধা লাভ করেন ১,৫২,৫৬,৭১১ জন প্রাপ্তবয়স্ক ব্যক্তি। কৃষি-শ্রমিকদের কোনও কাজ না থাকাকালীন সময়ে এই প্রকল্প কার্যকর ছিল।

১৩। গণবন্টন ব্যবস্থায় বন্টনের জন্য ভোজ্য তেলের বাৎসরিক প্রয়োজনের মোট পরিমাণ হল ১,৮০,০০০ মেট্রিক টন। যাই হোক, আমদানিকৃত ভোজ্যতেলের বন্টন রেশন দোকানের মাধ্যমে বিভিন্ন সময়ে পরিবর্তনশীল কেন্দ্রীয় বরাদ্দ ও সরবরাহের সঙ্গে সঙ্গতি বজায় আছে। ১৯৯৬-৯৭ সালে (১৯৯৭ সালের ফেব্রুয়ারি মাস পর্যন্ত) ভারত সরকার ১৫,০০০ মেট্রিক টন আর. বি. ডি. পামোলিন তেল বরাদ্দ করেন এবং ঐ তেল গণবন্টন ব্যবস্থার দোকানগুলির মাধ্যমে বিলি করা হয়।

১৪। আমাদের বাৎসরিক ১২ লক্ষ মেট্রিক টন কয়লার প্রয়োজনীয়তার জায়গায় কেন্দ্রীয় সরকার গত ৫ বছরে বাৎসরিক ৭.৮০ লক্ষ মেট্রিক টন হারে কয়লা বরাদ্দ করেন। কিন্তু ১৯৯৩-৯৪, ১৯৯৪-৯৫ ও ১৯৯৫-৯৬ সালে প্রকৃত বরাদ্দ ছিল অনেক কম, যার থেকে প্রতি বছর ধারাবাহিক হ্রাস-প্রবণতা প্রতিফলিত হয়। রাজ্যে জ্বালানির এই অপ্রতুল সরবরাহ তরলীকৃত পেট্রোলিয়াম গ্যাস ও কেরোসিন তেলের অপর্যাপ্ত সরবরাহের ফলে আরও করুণ অবস্থা প্রাপ্ত হয়েছে। স্বাভাবিকভাবেই ক্রেতারা জ্বালানি কাঠের ওপর নির্ভরশীল হতে বাধ্য হচ্ছেন। আর এভাবেই ইতিমধ্যেই ক্ষীণ হয়ে আসা বনাঞ্চল আরও হ্রাস পেয়ে যাচ্ছে এবং বিঘ্নিত হচ্ছে পরিবেশগত ভারসাম্য। কেরোসিন তেলের ক্ষেত্রে গৃহস্থলী ও অন্যান্য অনুমোদিত উদ্দেশ্যে আমাদের মাসিক প্রয়োজন ১,৬৩,৩৭৭ কিলোলিটার। ১৯৯৬-৯৭ সালে (১৯৯৭-এর ফেব্রুয়ারি পর্যন্ত) রাজ্য পেয়েছে মাসিক ৮১,৭৭০ কিলোলিটার। বরাদ্দ ও সরবরাহের ক্ষেত্রে ঘাটতি যে অপ্রতুল অবস্থায় সৃষ্টি করেছে, তা প্রায় নিয়মমাফিক বৈশিষ্ট্যে পরিণত হয়েছে। কেরোসিন বন্টনের ক্ষেত্রে পশ্চিমবঙ্গে নিয়োজিত রয়েছেন ৪৭৩ জন এজেন্ট ও ২৮,৯৩২ জন ডিলার। কেরোসিন বন্টনের ক্ষেত্রে মূল সমস্যা হল চাহিদা অনুযায়ী সরবরাহ না পাওয়া এবং সরবরাহ ব্যবস্থা কেরোসিন বন্টনকারী কোম্পানিগুলির ওপর থাকা, যাদের উপর রাজ্য সরকারের কোনও নিয়ন্ত্রণ নেই।

বর্তমানে তরলীকৃত পেট্রোলিয়াম গ্যাসের এই রাজ্যে মোট সংযোজনের সংখ্যা হল ১৩,৭০,৩৫৫টি। কিন্তু গৃহস্থলী উদ্দেশ্যে অপেক্ষমাণ গ্রহীতার সংখ্যাও প্রায় ৮,২৬,৩৫২ জন। ১৯৯৬-৯৭ সালে (১৯৯৬ সালের ডিসেম্বর মাস পর্যন্ত) রাজ্যে ৫৪,৭৪৬টি তরলীকৃত পেট্রোলিয়াম গ্যাসের নতুন সংযোগ দেওয়া হয়। সংযোজনের এই হারের নিরিখে অপেক্ষমাণ-তালিকাধীন আবেদনকারীদের সকলকে কবে নতুন সংযোগ দেওয়া সম্ভব হবে, তা সম্পূর্ণ অনিশ্চিত। এই হতাশা-ব্যঞ্জক চিত্রের এখনই সংশোধন প্রয়োজন। একথা সত্য যে, রাজ্যের কোনও কোনও অঞ্চলে সমান্তরাল বিপণনকারীরা কেরোসিন তেল ও তরলীকৃত গ্যাসের ব্যবসা শুরু করেছেন। কিন্তু তাদের ব্যবসার ক্ষেত্র এখনও খুবই ছোট ও গণবন্টন ব্যবস্থার তুলনায় তাদের দামও খুবই বেশি।

১৫। ১৯৯৬-৯৭-এর খারিফ সংগ্রহ মরশুমে ২.৫০ লক্ষ মেট্রিক টন লক্ষ্যমাত্রার জায়গায় চালকলগুলি থেকে ১৯৯৬ সালের ২০শে ডিসেম্বর পর্যন্ত ৩৮,৯০০ মেট্রিক টন চাল সংগ্রহ করা গিয়েছিল এবং ছোট চালকলগুলি থেকে ১ লক্ষ মেট্রিক টন লক্ষ্যমাত্রার ক্ষেত্রে পাওয়া গিয়েছিল ৯৮৩ মেট্রিক টন। রাজ্যে বর্তমানে চালু চালকলের সংখ্যা ৪০০টি। আধুনিক প্রযুক্তি গ্রহণের মাধ্যমে ধান থেকে আরও বেশি পরিমাণ চাল সংগ্রহ, অপচয় দূরীকরণ,

উন্নতমানের চাল সংগ্রহ, উন্নতমানের তেল-সমৃদ্ধ চালের তুষের মতো সহ-উৎপাদিত সামগ্রীর ব্যবহার প্রভৃতি নিশ্চিত করার জন্য আমরা ব্যবসায়িক উদ্দেশ্যে ৪ থেকে ৮ মেট্রিক টন ক্ষমতাসম্পন্ন আধুনিক চালকল স্থাপনের ব্যবস্থা নিয়েছি।

খাদ্য ও সরবরাহ দপ্তর ৪ থেকে ৮ মেট্রিক টন ক্ষমতাসম্পন্ন নতুন আধুনিক চালকল স্থাপনের উদ্যোগকে উৎসাহ দেবার জন্য এক অনুকূল প্রকল্প উদ্ভাবন করেছে। রাজ্য সরকার এরকম চালকল প্রতি ১ লক্ষ টাকা ভরতুকি প্রদানের ব্যবস্থা করেছে।

১৬। ১৯৮৬ সালের ক্রেতা সংরক্ষণ আইন অনুযায়ী কলকাতা এবং ১৭টি জেলার সব ক'টিতে জেলা ফোরাম ও রাজ্য কমিশন ৩০-৮-৯০ তারিখ থেকে আংশিক সময়ভিত্তিতে কাজ শুরু করেছে। আমরা আজ পর্যন্ত ১০টি আংশিক সময়ের জেলা ফোরামকে পূর্ণ-সময়ভিত্তিকে পরিণত করেছি এবং কলকাতাতেও দুটো পূর্ণ-সময়ের ফোরাম গড়ে তুলেছি। আমরা আরও ৪টি জেলা ফোরামকে পূর্ণসময়ের ফোরামে রূপায়িত করতে প্রয়োজনীয় পদক্ষেপ গ্রহণ করেছি। আংশিক সময়ের রাজ্য কমিশনকে শীঘ্রই পূর্ণ-সময়ের কমিশনে পরিণত করতে আমরা ব্যবস্থা নিচ্ছি। অবশিষ্ট আংশিক সময়ে ফোরামগুলিকে পূর্ণ-সময়ভিত্তিকে রূপান্তরিত করার জন্যও ব্যবস্থা নেওয়া হয়েছে। রাজ্য কমিশন ও জেলা ফোরামগুলির উপরি-কাঠামোর উন্নয়ন ও দৃঢ়ীকরণের উদ্দেশ্যে ভারত সরকার ইতিমধ্যেই পরিকল্পনা খাত থেকে এককালীন সহায়তা হিসেবে ৫৫ লক্ষ টাকা মঞ্জুর করেছেন। আমরা এরকম বরাদ্দকৃত অর্থ যথাযথ ক্ষেত্রে কাজে লাগাবার উদ্দেশ্যে পদক্ষেপ গ্রহণ করেছি।

১৭। ন্যায্যমূল্যে রাজ্যের জনগণকে অত্যাবশ্যকীয় সামগ্রী সরবরাহ করার উদ্দেশ্যে ১৯৭৪ সালে পশ্চিমবঙ্গ অত্যাবশ্যকীয় পণ্য সরবরাহ নিগমের প্রতিষ্ঠা হয়েছিল। নিগম সন্তোষনজকভাবে কাজ করে চলেছে। ১৯৯৫-৯৬ সালে অত্যাবশ্যকীয় পণ্য সরবরাহ নিগমের বার্ষিক বিনিয়োগ ছিল ৬০ কোটি টাকার উর্ধ্বে এবং ১৯৯৬-৯৭ সালের সম্ভাব্য বিনিয়োগ হল ৭৮ কোটি টাকা। নিগম ভোজ্যতেল, সরষে, খাদ্যশস্য, ডাল প্রভৃতির ব্যবসা করে। এর মূল ব্যবসায়িক আয় হয় ভোজ্যতেল থেকে, ভারত সরকার কর্তৃক যার সরবরাহ কমে যাচ্ছে। ব্যবসা সম্প্রসারণ ও আরও আয় বাড়াবার উদ্দেশ্যে নিগম রেশন দোকানের মাধ্যমে চা, গুঁড়ো কাপড়কাচা সাবান ও খাতা সরবরাহ করে ব্যবসার ক্ষেত্র প্রসারণ করছে। গণবন্টন ব্যবস্থা ও নিগমের বিভাগীয় বিপণি উভয়ক্ষেত্র থেকেই এই দ্রব্যগুলি বিক্রি করা হচ্ছে।

১৮। অত্যাবশ্যকীয় পণ্যসামগ্রীর বিবেকহীন ও দুর্নীতিপরায়ণ ব্যবসায়ীদের বিরুদ্ধে কঠোর ব্যবস্থা গ্রহণে এই বিভাগ সদা সচেষ্ট। ১৯৯৬-৯৭ সালে (১৯৯৭ সালের ফেব্রুয়ারি মাস পর্যন্ত) ৪১৩ জনের বিরুদ্ধে অভিযোগ দায়ের করা হয়। একই সময়ে পুলিশ ৫,১৬,৫৮,৫০১ টাকার পণ্যসামগ্রী আটক করে। ভূয়ো রেশন কার্ড অন্বেষণ ও বাতিল করার ব্যাপারে সরকার সদা সতর্ক ও সক্রিয়। ১৯৯৬-৯৭ সালে (১৯৯৬-এর ডিসেম্বর পর্যন্ত) মোট ৫,২২,৬০০টি ভূয়ো রেশন কার্ড বাতিল করা হয়েছে।

১৯। রাজ্য সরকারের নির্বহন শাখা ও সীমান্তরক্ষী বাহিনী খাদ্যদ্রব্য ও অন্যান্য অত্যাবশ্যকীয় পণ্যের চোরাচালান রোধে প্রয়োজনীয় ব্যবস্থা নিচ্ছে। নির্বহন শাখা ও অন্যান্য

সাযুজ্যিক সংস্থাসমুহের সংশ্লিষ্ট আধিকারিকগণের সঙ্গে প্রয়োজনমাফিক পর্যায়ক্রমে পর্যালোচনা করা হয়। জেলাশাসকগণ এই সব সংগঠনের আধিকারিকদের সঙ্গে নিয়মিত বৈঠক করেন। সীমান্তবর্তী জেলাসমূহে দৈনিক ভিত্তিতে অত্যাবশ্যক পণ্যসামগ্রীর মূল্যের প্রতি নজর রাখা হচ্ছে এবং জেলা আধিকারিকদের চোরাচালান বিরোধী কাজকর্মের ওপর সাপ্তাহিক প্রতিবেদন পাঠাতে নির্দেশ দেওয়া হয়েছে।

২০। আমি এই সুযোগে মাননীয় সদস্যগণ ও তাদের মাধ্যমে রাজ্যের জনগণের কাছে আবেদন জানাতে চাই, জনস্বার্থে খাদ্য শস্যসহ সমস্ত অত্যাবশ্যকীয় পণ্য সুষ্ঠু বন্টনের জন্য রাজ্য সরকারকে সাহায্য করুন। অর্থনৈতিক ব্যবস্থায় মুদ্রাস্ফীতি, যার ফলে মূল্য স্তরের ওপর মারাত্মক প্রভাব পড়ে এবং সাধারণ মানুষের দুর্দশা বেড়ে যায়—সেটিকে রোধ করার জন্য অসৎ ব্যবসা ও মুনাফাবাজি যা আথির্ক অবস্থায় মূল্যবৃদ্ধি ঘটায়, এমন সব কিছুর বিরুদ্ধে আমাদের সতর্ক থাকতে হবে। এই দুরূহ কর্তব্য সম্পাদনে একই সঙ্গে কেন্দ্রীয় সরকার, বিভিন্ন শ্রমিক সংগঠন, কেন্দ্র ও রাজ্য সরকার কর্তৃক অধিগৃহীত বিভিন্ন সংস্থা এবং খাদ্য প্রশাসনের সঙ্গে জড়িত অন্যান্য সংস্থার সহযোগিতা ও সমর্থনও আমাদের কাম্য।

খাদ্য ও সরবরাহ বিভাগ সারা রাজ্যব্যাপী রেশন দোকানগুলির মাধ্যমে চাল, গম, চিনি ও ভোজ্যতেল সরবরাহের কাজে নিযুক্ত রয়েছে। প্রায় সমস্ত রকম অত্যাবশ্যকীয় পণ্যের ক্ষেত্রে পশ্চিমবঙ্গ এখনও একটি ঘাটতি রাজ্য এবং সেজন্যই এই রাজ্যকে কেন্দ্রীয় সরকারের বরাদ্দ ও সরবরাহের ওপর নির্ভর করতে হয়। স্বাভাবিকভাবেই গণবন্টন ব্যবস্থার বিপর্যয়ের মূল কারণ হল কেন্দ্রীয় সরকার এবং/অথবা এর কার্যকর সংস্থাসমূহ—যেমন ভারতীয় খাদ্য নিগম ও স্টেট ট্রেডিং কর্পোরেশন অফ ইন্ডিয়ার পর্যাপ্ত এবং সময়মতো দ্রব্যসামগ্রী বরাদ্দ অনুযায়ী সরবরাহের ব্যবস্থা গ্রহণে ব্যর্থতা। যাই হোক, এই বিভাগ প্রকৃতপক্ষে কেন্দ্রীয় সরকার কর্তৃক প্রেরিত খাদ্যশস্য, লেভি-চিনি, ভোজ্যতেল প্রভৃতির পরিমাণ ও মান অনুযায়ী গণবন্টন ব্যবস্থা অব্যাহত রাখার ক্ষেত্রে সর্বাত্মক প্রয়াসী। এই দ্রব্যগুলি ছাড়াও আরও কিছু অত্যাবশ্যকীয় পণ্য যেমন—আয়োডিনযুক্ত লবণ, গুঁড়ো মশলা, বিস্কুট, কাপড় কাচার সাবান, কাপড় কাচার গুঁড়ো সাবান, দেশলাই, খাতা ইত্যাদি রেশন দোকানগুলির মাধ্যমে বিলি করা হয়। অন্যান্য দৈনন্দিন প্রয়োজনীয় দ্রব্য যেমন—জ্বালানি কয়লা, রান্নার গ্যাস, কেরোসিনও লাইসেন্সপ্রাপ্ত খুচরা ব্যবসায়ীদের মাধ্যমে বেসরকারী ও সমবায়ী মালিকানা পর্যায়ে বিক্রি করা হয়ে থাকে।

**চাল ও গম**

গণবন্টন ব্যবস্থার আওতাভুক্ত রাজ্যে মোট ৭.১৬ কোটি রেশন কার্ড-ধারী জনমন্ডলীকে খাদ্য যোগাতে সারা রাজ্যে বিধিবদ্ধ রেশন এলাকায় ২,৯১৯টি এবং সুদৃঢ়ীকৃত গণবন্টন এলাকাসহ সংশোধিত রেশন এলাকায় ১৭,৮২৩টি রেশন দোকান বিলিবন্টন ব্যবস্থায় কর্মরত।

**লেভি-চিনি**

লেভি-চিনির ক্ষেত্রেও রাজ্যের চাহিদার তুলনায় মাসিক কেন্দ্রীয় বরাদ্দ অনেক কম। লেভি-চিনির বর্তমান বরাদ্দের ভিত্তিতে বিধিবদ্ধ রেশন এলাকায় প্রতি মাসে মাথাপিছু ৫০০

গ্রাম এবং সংশোধিত রেশন এলাকায় প্রতি মাসে মাথাপিছু ৪০০ গ্রাম নির্ধারিত সরবরাহ বজায় রাখা কঠিন। জানা গেছে যে, দিল্লী ও চন্ডীগড় উভয় ক্ষেত্রেই এই পরিমাণ মাথাপিছু ৮০০ গ্রাম। পশ্চিমবঙ্গে প্রত্যেক গ্রাহককে মাসিক মাথাপিছু ৬০০ গ্রাম লেভি-চিনি সরবরাহ করার কথা বিবেচনা করলেও ৪৫.৮২০ মেট্রিক টন লেভি-চিনি প্রয়োজন। লেভি চিনির মাসিক বরাদ্দ বৃদ্ধি করার জন্য রাজ্য সরকারের দাবি অশ্রুতই থেকে গেছে।

**সুদৃঢ়ীকৃত গণবন্টন ব্যবস্থার পরিকল্পনা**

সুদৃঢ়ীকৃত গণবন্টন ব্যবস্থা প্রকল্পের আওতায় ১২৮টি ৭৩,৫১,২৬১ সংখ্যক জনমন্ডলীকে ভরতুকি-সম্বলিত খাদ্যশস্য বন্টনের পরিকল্পনাটি ১৯৯২ সালের সেপ্টেম্বর মাসে চালু করা হয়।

**চা-বাগান অঞ্চলে চাল, গম ও চিনির সরবরাহ**

১৯৯৬-৯৭ সালে ৬ লক্ষ চা-বাগান কর্মী ও তাদের পরিবারবর্গের মধ্যে বন্টনের জন্য পশ্চিমবঙ্গে ২৭০টি চা-বাগান প্রতি মাসে ২৩,৮৭৭ মেট্রিক টন চাল, ৩৫,৮১১ মেট্রিক টন গম ও ৬৩০ মেট্রিক টন চিনি বরাদ্দ পায়।

**অভ্যন্তরীণ সংগ্রহ মূল্য**

খাদ্যশস্য উৎপাদনের ক্ষেত্রে পশ্চিমবঙ্গ এখনও একটি ঘাটতি রাজ্য। তথাপি কেন্দ্রীয় সরকারের নির্দেশে ১৯৯৫-৯৬-এর খরিফ মরশুমে চালকলগুলির ওপর তাদের উৎপাদনের ৩০ শতাংশ হারে লেভি ধার্য করে অথবা চুক্তিভিত্তিক লেভি আরোপ করে পশ্চিমবঙ্গ সরকার চাল সংগ্রহের নীতি ঘোষণা করেন। চলতি মরশুমে চাল সংগ্রহের লক্ষ্যমাত্রা ৩.৫০ লক্ষ মেট্রিক টন। তার মধ্যে বড় চালকলগুলি থেকে ২.৫০ লক্ষ মেট্রিক টন এবং ছোট চালকলগুলি থেকে বাকি ১ লক্ষ মেট্রিক টন সংগ্রহ করার লক্ষ্যমাত্রা ধার্য করা হয়েছে। ২০-১২-৯৬ তারিখ পর্যন্ত (৯ মাসে) ৩৮,৯৮৩ মেট্রিক টন চাল সংগ্রহ করা সম্ভব হয়।

পর-পর দু বছর কেন্দ্রীয় সরকার কর্তৃক নির্ধারিত ধানের কুইন্টাল প্রতি সংগ্রহমূল্য নিম্নরূপ ঃ

| | ১৯৯৫-৯৬ | ১৯৯৬-৯৭ | নীট বৃদ্ধি |
|---|---|---|---|
| | টাকা | টাকা | |
| সাধারণ | ৩৬০ | ৩৮০ | ৫.৫৫ শতাংশ |
| মিহি | ৩৭৫ | ৩৯৫ | ৫.৩৩ শতাংশ |
| অতিমিহি | ৩৯৫ | ৪১৫ | ৫.০৬ শতাংশ |

পর-পর দু বছর সরকার কর্তৃক চালের (সিদ্ধ) কুইন্টাল প্রতি সংগ্রহমূল্য নিম্নরূপ ঃ

| | ১৯৯৫-৯৬ | ১৯৯৬-৯৭ | নীট বৃদ্ধি |
|---|---|---|---|
| | টাকা | টাকা | |
| সাধারণ | ৫৬৯.৫০ | ৬২৭.৫০ | ১০.১৮ শতাংশ |
| মিহি | ৫৯১.৯০ | ৬৪৯.৭০ | ৯.৮০ শতাংশ |
| অতিমিহি | ৬২১.৭০ | ৬৭৯.২০ | ৯.৩৩ শতাংশ |

**আয়োডিনযুক্ত লবণ**

আয়োডিনযুক্ত লবণের সরবরাহের জন্য আমাদের রাজ্যকে অন্যান্য রাজ্য, যেমন গুজরাট, তামিলনাড়ু ও রাজস্থানের ওপর নির্ভর করতে হয়। সারা বছর ধরে রাজ্যব্যাপী এই সরবরাহ সন্তোষজনক ছিল।

**কেরোসিন তেল**

গৃহস্থালীর উদ্দেশ্যেই ১,৪৮,৩৭৭ কিলোলিটারসহ রাজ্যের কেরোসিন তেলের মাসিক প্রয়োজনের পরিমাণ হল ১,২৭,১৭২ মেট্রিক টন (প্রায় ১,৬৩,৩৭৭ কিলোলিটার)। এই চাহিদার ভিত্তিতে ১৯৯৬-৯৭ সালে কেরোসিন তেলের প্রতি মাসে কেন্দ্রীয় বরাদ্দের পরিমাণ ছিল ৮১,৭৭০ কিলোলিটার, যা চাহিদার মাত্র ৫০ শতাংশ। এর ফলে যে অপ্রতুল অবস্থার সৃষ্টি হয়, তা এখনও রছে। শিল্প সঙ্কট, যানবাহন সমস্যা ও আরও অন্যান্য কারণে এই অবস্থা আরও খারাপ হয়ে পড়ে। এই রাজ্যে সর্বসাকুল্যে ৪৭৩ জন এজেন্ট ও ২৯,৯৩২ জন খুচরা বিক্রেতা আছেন।

**জ্বালানি কয়লা**

রাজ্যে জ্বালানি কয়লার বার্ষিক চাহিদার পরিমাণ যেখানে ১২ (বারো) লক্ষ মেট্রিক টন, সেক্ষেত্রে ১৯৯৬ সালে কেন্দ্রীয় বরাদ্দের পরিমাণ ছিল মাত্র ১.৩০ লক্ষ মেট্রিক টন। দুর্ভাগ্যবশতঃ কোল ইন্ডিয়া লিমিটেড থেকে প্রাপ্ত প্রকৃত সরবরাহের পরিমাণ ছিল ০.৩৮ লক্ষ মেট্রিক টন, অর্থাৎ বরাদ্দের প্রায় ২৯.২৩ শতাংশ। গত দু-বছরে বরাদ্দ ও প্রাপ্ত কয়লার পরিমাণ নিম্নে প্রদর্শিত হল ঃ

| | (সংখ্যা লক্ষ মেট্রিক টনে) | |
|---|---|---|
| বছর | বরাদ্দ | সরবরাহ |
| ১৯৯৫ | ১.৩০ | ০.৪১ |
| ১৯৯৬ | ১.৩০ | ০.৩৮ |

**তরলীকৃত পেট্রোলিয়াম গ্যাস**

সর্বশেষ প্রাপ্ত পরিসংখ্যানে পরিলক্ষিত হয় যে, সারা রাজ্যব্যাপী মোট ১৩,৭০,৩৫৫ সংখ্যক গ্রাহক ২৯১টি তরলীকৃত পেট্রোলিয়াম গ্যাস বন্টকের মাধ্যমে সরবরাহ পান। ৩১-১২-৯৬ তারিখ পর্যন্ত প্রায় ৮,২৬,৩৫২ জন মানুষ গার্হস্থ্য সংযোগের জন্য অপেক্ষমান। ১৯৯৬-৯৭ সালে (৩১-১২-৯৬ তারিখ পর্যন্ত) রাজ্যে তরলীকৃত পেট্রোলিয়াম গ্যাসের নতুন সংযোগ দেওয়া হয়েছিল মাত্র ৫৪,৭৪৬টি।

**ডাল**

প্রয়োজনের তুলনায় পশ্চিমবঙ্গে ডালের উৎপাদন যথেষ্ট নয়। ১৯৯৫-৯৬ সালে রাজ্যে অভ্যন্তরীণ উৎপাদন (লক্ষ্যমাত্রা) ১.৯৮ **লক্ষ** মেট্রিক টন হওয়া সত্ত্বেও ০.৭৯ লক্ষ মেট্রিক টন ডাল ব্যবসায়িক ভিত্তিতে অন্যান্য রাজ্য থেকে আমদানি করা হয়।

**অন্যান্য অত্যাবশ্যকীয় দ্রব্যসামগ্রী**

খাদ্যশস্য, চিনি ও ভোজ্যতেল ছাড়া আরও কতকগুলি নিত্যপ্রয়োজনীয় দ্রব্য, খুচরা দোকান—প্রধানতঃ রেশন দোকানের মাধ্যমে ন্যায্য দরে সরবরাহ করা হয়। রেশন দোকান ও সমবায় বিপণনের মাধ্যমে খাতাও বন্টন করা হয়।

১৯৯৬ সালের ফেব্রুয়ারি মাস থেকে নভেম্বর মাস পর্যন্ত দফাওয়ারি বিক্রির পরিমাণ ছিল নিম্নরূপ ঃ

| দ্রব্যের নাম | | পরিমাণ |
|---|---|---|
| ১। হলুদ | .. | ৫,১০,০১৫ কিলোগ্রাম |
| ২। লঙ্কা | .. | ১৪,০৯০ কিলোগ্রাম |
| ৩। ধনে | .. | ৮,৫৭৫ কিলোগ্রাম |
| ৪। জিরে | .. | ১২,৫০০ কিলোগ্রাম |
| ৫। বিস্কুট | .. | ৪,৬৫৮.৬২ কিলোগ্রাম |
| ৬। খাতা | .. | ২৬,৫৬,২৯৮ টি |
| ৭। দেশলাই | .. | ৫৩,৫৬৯ বান্ডিল |
| ৮। লন্ড্রি সাবান | .. | ২৮,৪৪৪ বাক্স |
| ৯। নারকেল তেল | .. | ৬১,৩০৪ লিটার |
| ১০। গায়েমাখা সাবান | .. | ২৩,৭৬,৬২০ টি |
| ১১। ঘি | .. | ৫,১৩৩ কিলোগ্রাম |
| ১২। গুঁড়ো কাপড়কাচা সাবান | .. | ৬,৫৬৫ কুইন্টাল |

| দ্রব্যের নাম | | পরিমাণ |
|---|---|---|
| ১৩। পাঁপড় | .. | ১৫,৭৩৫ কিলোগ্রাম |
| ১৪। চা | .. | ৫,৪০৯.২ কিলোগ্রাম |
| ১৫। লবণ | .. | ৩,৪৮২.৫ কুইন্টাল |
| ১৬। বাল্ব | .. | ১১,৭৯৬ টি |
| ১৭। ব্যাটারি | .. | ৭,২০০ টি |

**ভূমিহীন কৃষি-শ্রমিক ও তাদের পরিবারভুক্ত সদস্যদের মধ্যে চাল বন্টন**

রাজ্যের ভূমিহীন কৃষি-শ্রমিক ও তাদের পরিবারের সদস্যদের মধ্যে ভরতুকি-সম্বলিত চাল বন্টন প্রকল্পটি ১৯৮৯ সাল থেকে চালু হয়েছিল। প্রকল্পটির গত দু-বছরের বিস্তৃত তথ্য নিচে দেওয়া হল ঃ

| বছর | স্থায়িত্ব | উপকৃতের সংখ্যা | বন্টনের হার [ভরতুকি-দত্ত চালের কিলো-প্রতি দর (টাকায়)] | বটনের পরিমাণ |
|---|---|---|---|---|
| ১৯৯৫ | ৭ সপ্তাহ (১১.৯.৯৫ থেকে ২৬.১০.৯৫) | ১,৫৫,৩২,৬৪৫ | প্রতি সপ্তাহে প্রাপ্তবয়স্কদের মাথাপিছু ১ কি. গ্রা. এবং নাবালকদের মাথা পিছু ৫০০ গ্রাম/দর কিলো প্রতি ৪ টাকা | ৮১,৮২৬ মেট্রিক টন |
| ১৯৯৬ | ৪ সপ্তাহ (৯.৯.৯৬ থেকে ৫.১০.৯৬) | ১,৫২,৫৬,৭১১ | ঐ | ৬০,৩৫৫ মেট্রিক টন |

**ভূয়া রেশনকার্ড বাতিলকরণ**

রাজ্য জুড়ে ভূয়া/ভুতুড়ে রেশনকার্ড বাতিল করার কাজ নিরবচ্ছিন্নভাবে চলছে। এজন্য যখন যেমন প্রয়োজন—পঞ্চায়েত ও পৌরসভাগুলির কাছ থেকে তখন তেমন সাহায্য নেওয়া হচ্ছে। ১৯৯৬-৯৭ সালে সংশোধিত ও বিধিবদ্ধ রেশন এলাকায় ৫,২২,৬০০টি ভূয়া রেশনকার্ড বাতিল করা হয়েছে।

**তদারকি ও দুর্নীতি দমন ব্যবস্থা**

প্রাত্যহিক প্রয়োজনীয় দ্রব্যাদির মূল্যস্তর নিয়ন্ত্রণের উদ্দেশ্যে গণবন্টন ব্যবস্থার সুষ্ঠ নির্বাহের জন্য জোরদার নির্বহন ব্যবস্থার প্রয়োজন [illegible] হয়। মুনাফাবাজি, মজুতদারী, ভেজাল,

কালোবাজারি ও এই রকম অসৎ আচরেণ লিপ্ত বিবেকহীন ও অসাধু ব্যবসায়ীদের অস্তিত্ব সম্পর্কে রাজ্য সরকার সতর্ক। ১৯৯৬-৯৭ সালে রাজ্যের নির্বহন শাখা অসাধু ব্যবসায়ীদের বিরুদ্ধে ৪১৩টি মামলা রুজু করে। এই ধরনের ঘটনার সঙ্গে জড়িত ৯২৫ জনকে গ্রেপ্তারও করা হয়। ১৯৯৬-৯৭ সালে বাজেয়াপ্ত পণ্য সামগ্রীর সর্বমোট মূল্য ৫,১৬,৫৮,৫০১ টাকা। ব্যবসায়ীদের এই ধরনের কাজকর্মের ওপর রাজ্য সরকার নিয়মিতভাবে সতর্ক দৃষ্টি রেখে চলেছেন এবং এই বিষয়ে যখন যেমন প্রয়োজন পর্যালোচনা সভা অনুষ্ঠিত হচ্ছে।

## DEMAND No. 55

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 39,08,90,000 be granted for expenditure under Demand No. 55, Major Head : "2415—Agricultural Research and Education and 4415—Capital Outlay on Agricultural Research and Education (Excluding Public Undertakings)", during the next financial year.

(This is inclusive of a total sum of Rs. 13,03,00,000 already voted on account)

Budget Speech of Shri Narendra Nath Dey on Demand No. 55 laid on the Table was published along with Demand No. 47.

## DEMAND No. 56

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 17,89,55,000 be granted for expenditure under Demand No. 56, Major Head : "2401—Crop Husbandry (Horticulture and Vegetable Crops), 2852—Industries (Foods and Beverages), 4401—Capital Outiay on Crop Husbandry (Horticulture and Vegetable Crops), 6860—Loans for Consumer Industries (Foods and Beverages)", during the next financial year.

(This is inclusive of a total sum of Rs. 5,95,60,000 already voted on account)

Printed Budget Speech of Shri Abdur Rezzak Molla on Demand Nos. 41, 56 & 83 laid on the Table was taken as read.

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

খাদ্য প্রক্রিয়াকরণ শিল্প ও উদ্যানপালন বিভাগের জন্য ১৯৯৭-৯৮ আর্থিক বছরে ৪১, ৫৬ ও ৮৩ নং দাবির অন্তর্গত মোট ১৮,৪০,১৫,০০০ (আঠারো কোটি চল্লিশ লক্ষ পনের হাজার) টাকা ব্যয় বরাদ্দ [এককালীন ভোট-অন-অ্যাকাউন্টের মাধ্যমে প্রার্থিত ৬,৯৩,১৪,০০০

(ছয় কোটি তিরানব্বই লক্ষ চোদ্দ হাজার) টাকা-সহ] অনুমোদনের যে প্রস্তাব করা হয়েছে, তার সমর্থনে আমি নিম্নোক্ত বক্তব্য পেশ করছি।

২। উদ্যানপালন বিষয়টি (আলু ব্যতিরেকে) ১৯৯৬-৯৭ সালে কৃষিদপ্তর থেকে পৃথক করে খাদ্য প্রক্রিয়াকরণ দপ্তরে যুক্ত করা হয়। এর ফলে এই দপ্তরের নাম পরিবর্তন করে খাদ্য প্রক্রিয়াকরণ শিল্প ও উদ্যানপালন দপ্তর করা হয়েছে।

**(ক) খাদ্য প্রক্রিয়াকরণ শিল্প**

৩। রাজ্য সরকারের শিল্প উন্নয়ন-বিষয়ক নীতিতে খাদ্য প্রক্রিয়াকরণ শিল্পকে অন্যতম মুখ্য ক্ষেত্র হিসাবে চিহ্নিত করা হয়েছে। এই শিল্পের বিকাশের মাধ্যমে উৎপাদনকারীর আয়বৃদ্ধি ও কর্মসংস্থানের সুযোগবৃদ্ধি—এই দুই উদ্দেশ্যে এই দপ্তর চেষ্টা চালিয়ে যাচ্ছেন।

৪। পশ্চিমবঙ্গই প্রথম রাজ্য যেখানে ১৯৯২ সালে ক্ষুদ্র কলেবরে খাদ্য প্রক্রিয়াকরণ দপ্তর স্থাপন করা হয়। আরও কয়েকটি দপ্তরও এই শিল্প উন্নয়নের কাজে যুক্ত আছেন। দানাশস্য, তৈলবীজ, ভোজ্যতেল, চিনি, বেকারি, তুষতেল ইত্যাদি প্রক্রিয়াকরণ শিল্পের বিষয় খাদ্য ও সরবরাহ দপ্তর দেখাশোনা করেন। মাংস, ডিম, মুরগির মাংস, দুগ্ধ ও দুগ্ধজাত দ্রব্য (আইসক্রিম ও মিষ্টিসহ) ইত্যাদি প্রাণীসম্পদ বিকাশ দপ্তরের অধীন। মৎস্য প্রক্রিয়াকরণের দায়িত্ব মৎস্য দপ্তরের। শিল্প ও বাণিজ্য দপ্তরের অধীন চা শিল্প। বড় ও মাঝারি খাদ্য প্রক্রিয়াকরণের শিল্পের অনুদান দেওয়ার বিষয় পশ্চিমবঙ্গ শিল্প উন্নয়ন নিগমের দায়িত্বে। অপরদিকে খাদ্য প্রক্রিয়াকরণ দপ্তর ক্ষুদ্র ও কুটির শিল্প দপ্তরের অধীন জেলা শিল্পকেন্দ্রের মাধ্যমে অনুদান প্রকল্প কার্যকর করে থাকেন। আমাদের দপ্তর নতুন খাদ্য প্রক্রিয়াকরণ শিল্প স্থাপনের বিষয়ে সমস্ত সংশ্লিষ্ট দপ্তরের সঙ্গে সমন্বয় সাধনের কাজটি করেন।

৫। এখানে উল্লেখ করা প্রয়োজন যে ভারত সরকারের খাদ্য প্রক্রিয়াকরণ শিল্প মন্ত্রণালয়ের ডেপুটি ডিরেক্টর-এর কার্যালয় এবং "এপিডা" নামক রপ্তানি উনয়ন সংস্থাকেও এই দপ্তরের সঙ্গে একই ছাদের নিচে আশ্রয় দেওয়া হয়েছে যাতে খাদ্য প্রক্রিয়াকরণ শিল্পোদ্যোগীদের "একই ছাতার নিচে" সবরকম সাহায্য পেতে সুবিধা হয়।

৬। প্রারম্ভিক বছরগুলিতে এই দপ্তর বিভিন্ন জেলায় ফল ও সবজির উৎপাদন ও প্রক্রিয়াকরণ, মুরগি চাষের উন্নতিকরণ, শূকর মাংস প্রক্রিয়াকরণ এবং টাটকা ফল ও সবজি রপ্তানিকরণ ইত্যাদির কার্যে বিভিন্ন সমীক্ষার ব্যবস্থা করেছেন। শিল্পোদ্যোগীদের সুবিধার জন্য আদর্শ শিল্পের রূপরেখা তৈরি করা হয়েছে। একই উদ্দেশ্যে কেন্দ্রীয় খাদ্য প্রযুক্তি গবেষণাকেন্দ্রের কাছ থেকে কয়েকটি উন্নত প্রযুক্তি বিবরণ সংগ্রহ করা হয়েছে। বিভিন্ন তথ্য একত্রিত করে কয়েকটি পুস্তিকা প্রকাশ করা হয়েছে। নতুন শিল্পোদ্যোগীদের খাদ্য প্রক্রিয়াকরণ শিল্প স্থাপনের বিষয়ে সর্বতোভাবে সাহায্য করাই এই দপ্তরের প্রধান উদ্দেশ্য।

৭। রাজ্য সরকারের কয়েকটি বিশেষ পদক্ষেপের ফলে বিগত কয়েক বছরে খাদ্য প্রক্রিয়াকরণ শিল্পসংস্থাগুলির যথেষ্ট উপকার হয়েছে। যন্ত্রপাতিখাতে বিনিয়োগ পাঁচ লক্ষ টাকার

কম এমন ফল ও সবজি প্রক্রিয়াকরণ শিল্পে দেয় বিক্রয়করের পুরো ছাড় দেওয়া হয়েছে। অন্য সংস্থাগুলির ক্ষেত্রে বিপণন সহায়ক অনুদান হিসাবে বিক্রয় করের শতকরা ৯০ ভাগ ফেরৎ দেওয়ার ব্যবস্থা হয়েছে। এ ছাড়া নতুন বা পরিবর্দ্ধিত খাদ্য প্রক্রিয়াকরণ শিল্পসংস্থাগুলির ক্ষেত্রে দেয় বিক্রয় করে বিভিন্ন প্রকার ছাড়/বিলম্বে দেওয়ার ব্যবস্থা করা হয়েছে। রাজ্যে রাজ্যে চুঙ্গিকর বিলোপ করা হয়েছে। এইসব ব্যবস্থার ফলে অনেকগুলি বন্ধ কলকারখানা আবার চালু হয়েছে। অনেকগুলি কারখানা বন্ধ হয়ে যাওয়ার থেকেই রেহাই পেয়েছে। দশটির বেশি কারখানাতে একটি প্রাথমিক সমীক্ষার ফলে জানা যায় যে ১৯৯৩ থেকে ১৯৯৬ সালের মধ্যে এদের উৎপাদন বেড়েছে শতকরা ৬২ ভাগ, বিক্রয় বেড়েছে শতকরা ১০০ ভাগ এবং কর্মসংস্থান বেড়েছে শতকরা ১৮৩ ভাগ। বিক্রয়কর ও অন্যান্য কর রেহাইয়ের সুফল যে পাওয়া গিয়েছে তাতে সংশয়ের কোনও অবকাশ নেই।

৮। সারা ভারতে এবং রাজ্যস্তরেও খাদ্য প্রক্রিয়াকরণ শিল্পের ক্ষেত্রে ক্ষুদ্র ও কুটির শিল্পসংস্থাগুলিরই সংখ্যাধিক্য লক্ষ্য করা যায়। এই রাজ্যে শতকরা প্রায় ৯০ ভাগ খাদ্য প্রক্রিয়াকরণ সংস্থাই ক্ষুদ্র ও কুটির শিল্পের অন্তর্গত। গত চার বছরে এই রাজ্যে খাদ্য প্রক্রিয়াকরণ শিল্পে ৭০০টিরও বেশি নতুন ছোট ছোট সংস্থা গড়ে উঠেছে। এটি আমাদের আনন্দের বিষয়।

৯। সমস্ত শিল্পক্ষেত্রের পরিপ্রেক্ষিতে খাদ্য প্রক্রিয়াকরণ শিল্পে লাভের পরিমাণ কম। সব শিল্পই অর্থযোগানের অভাব এবং উচ্চ সুদের হারের সমস্যা ভোগ করেন। কিন্তু খাদ্য প্রক্রিয়াকরণ শিল্পগুলি সারা বছর কাঁচামাল পাওয়ার সমস্যার জন্য এবং বেশি ঝুঁকি থাকার জন্য আরও অসুবিধায় পড়েন। কাজেই এই শিল্পের ক্ষেত্রে বিশেষত ছোট ছোট সংস্থাগুলির ক্ষেত্রে অভ্যন্তরীণ অর্থযোগানের ক্ষেত্রে ঘাটতি হয়—এতে নতুন বিনিয়োগের ব্যাপারে এরা তত অগ্রসর হতে পারেন না। নতুন শিল্পোদ্যোগীরাও এই আর্থিক সমস্যায় ভোগেন।

১০। এই সব সমস্যার কথা মাথায় রেখে ক্ষুদ্র শিল্পোদ্যোগীর জন্য বর্তমানে চালু অনুদান প্রকল্পটিতে কয়েকটি পরিবর্তন করার কথা ভাবা হয়েছে। এই প্রস্তাব অনুযায়ী স্থায়ী পুঁজি বিনিয়োগে এখন থেকে জমির দাম, কারখানার বাড়ি ঘরের দাম (বসতবাড়ি বাদে), দূষণ নিরোধক যন্ত্রপাতির দামও ধরা হবে। এ ছাড়া একমাত্র চালকল ছাড়া অন্য সর্বপ্রকার (নতুন) খাদ্য প্রক্রিয়াকরণ শিল্পের ক্ষেত্রে এই অনুদান প্রকল্পের সমস্ত সুযোগ পাওয়া যাবে। আশা করা যায় যে এই পরিবর্দ্ধিত সুযোগে ক্ষুদ্র শিল্পদ্যোগীর আরও সাহায্য হবে। এর জন্য প্রয়োজনীয় অতিরিক্ত ব্যয় বরাদ্দের ব্যবস্থা রাখার কথা ভাবা হয়েছে।

১১। ক্ষুদ্র ও ক্ষুদ্রতর শিল্প সংস্থাগুলি সংখ্যায় বেশি হলেও দেখা যায় যে বড় ও মাঝারি শিল্পের মোট উৎপাদনক্ষমতা অনেক বেশি। সারা দেশের ক্ষেত্রে গত কয়েক বছরে এই উৎপাদন ক্ষমতা দ্রুত বৃদ্ধি পেয়েছে। বড় ও মাঝারি শিল্পের ক্ষেত্রে অনুদান প্রকল্প, ঋণদানের ব্যবস্থা, ইকুইটির জন্য সাহায্য আমাদের তরফে রাজ্য শিল্প উন্নয়ন নিগম করে থাকেন। আমাদের দপ্তর কারিগরি বিষয়গুলি ও অন্যান্য সাহায্য ছাড়া সমন্বয়কারী সংস্থা হিসাবে কাজ করেন।

১২। হুগলি জেলার ডানকুনিতে খাদ্য প্রক্রিয়াকরণ শিল্পের পরিকাঠামোগত নগরী "ফুডপার্ক" গড়ে তোলার জন্য এক কর্ম-উদ্যোগ গ্রহণ করেছেন মডিউলার কন্সালটেন্ট প্রাইভেট লিমিটেড নামক এক বেসরকারি সংস্থা। এখানে ২১৫টি ছোট, মাঝারি ও বড় মাপের সংস্থাকে জায়গা দেওয়া হবে এই সংস্থা ইতিমধ্যে কিছু জমি সংগ্রহ করেছেন এবং পরিকাঠামোগত কিছু কাজ শুরু হয়েছে।

১৩। অন্যান্য গুরুত্বপূর্ণ প্রস্তাব প্রকল্পের মধ্যে পেপসি ফুড লিমিটেডের তরল পানীয় ও ফলের রস, পল্লীশ্রী প্রাইভেট লিমিটেডের মুরগি প্রক্রিয়াকরম, অ্যান্ড্রুইউলের বোতাম ছত্রাক (মাশরুম), কোয়ালিটি টি প্ল্যানটেশন এবং ফেবল ইনভেস্টমেন্ট লিমিটেডের আলু প্রক্রিয়াকরণ, ফ্রেজারিও কনসার্ভা আলানার মাংস এবং ফল প্রক্রিয়াকরণ, মডিউলার ইনফ্রাস্ট্রাকচার ও বেলস ক্যানডিয়ান ওয়াটারের বিশুদ্ধ পানীয় জল (মিনারেল ওয়াটার), প্লিভা অর্গানিক্স-এর ছোট শসার (ঘেরকিন) প্রক্রিয়াকরণ, ডি. পি. অ্যাগ্রো মিলসের ভোজ্যতেল, এন. পি. সি. অ্যাগ্রো ও আজটেক অ্যাগ্রোর ছত্রাক প্রক্রিয়াকরণ, এন. ডি. ডি. বি. ও ডাব্লু. বি. এম. পি. এফ.-এর মেট্রো ডেয়ারি, আই. এফ. বি. অ্যাগ্রোর চিংড়ি প্রক্রিয়াকরণ, ভারত মার্জারিন ও শ্রীমাধব অ্যাগ্রো প্রোডাক্টসের ভোজ্যতেল, ব্ল্যাক ডায়মন্ড বেভারেজের বিশুদ্ধ পানীয় জল, কল্যাণী ইস্টের পাউরুটি তৈরি করার ইস্ট ইত্যাদি উল্লেখযোগ্য।

১৪। এই দপ্তর খাদ্য প্রক্রিয়াকরণ শিল্পের নতুন শিল্পোদ্যোগীদের বিভিন্ন প্রয়োজনের ব্যাপারে সাহায্য করে চলেছেন। জমি সংক্রান্ত সমস্যা, বিদ্যুৎ, জল এবং অন্যান্য বিভিন্ন ছাড়পত্রের ব্যাপারে এদের প্রয়োজনে নির্দিষ্ট সাহায্যের ব্যবস্থা আছে।

১৫। খাদ্য প্রক্রিয়াকরণ শিল্পের জন্য মূল পরিকাঠামোগত সুবিধা সৃষ্টির চেষ্টা চালিয়ে যাওয়া হচ্ছে। চারটি ছত্রাক বীজ উৎপাদন এবং প্রশিক্ষণকেন্দ্র স্থাপন করা হয়েছে, যথা—রামকৃষ্ণ আশ্রম কৃষিবিজ্ঞান কেন্দ্র, নিমপীঠ, দক্ষিণ ২৪ পরগনা ; বিধানচন্দ্র কৃষি বিশ্ববিদ্যালয়, মোহনপুর, নদীয়া ; পশ্চিমবঙ্গ নিবিড় এলাকা উন্নয়ন নিগম, সোনামুখী, বাঁকুড়া এবং বোলপুরে বিশ্বভারতী বিশ্ববিদ্যালয়। বেহালায় একটি প্রসেস-কাম-প্রোডাক্ট ডেভেলপমেন্ট সেন্টার স্থাপন করা হয়েছে। কলকাতা মিউনিসিপ্যাল কর্পোরেশনের মাধ্যমে একটি গুণগত মান নির্ণয়ের জন্য গবেষণাগার তৈরি হচ্ছে। কয়েকটি প্রশিক্ষণকেন্দ্রের উন্নতি করা হয়েছে। তিস্তা ফল ও সবজি প্রক্রিয়াকরণ সংস্থা, যেটি রাজ্য সরকারের কোম্পানি, একটি প্রক্রিয়াকরণ ও প্রশিক্ষণকেন্দ্র স্থাপন করেছে। সামনের বছরে এইসব কাজের ওপর আরও জোর দেওয়া হবে।

১৬। দপ্তরের বর্তমান কার্যক্রম চালিয়ে যাওয়া হবে এবং আরও সংগঠিত করবার চেষ্টা করা হবে। প্রাথমিকভাবে অল্প কিছু কর্মী নিয়ে আমরা ছোট-খাট একটি দপ্তর স্থাপন করতে সক্ষম হয়েছি। খাদ্য প্রক্রিয়াকরণ শিল্পের সম্ভাবনা প্রচুর। অন্যান্য যারা এই ক্ষেত্রে জড়িত আছেন তাদের সাহায্য নিয়ে আমরা এই সম্ভাবনাময় ক্ষেত্রটির চাহিদা পূরণের চেষ্টা চালিয়ে যাব।

(গ) উদ্যানপালন

১৭। বিভিন্ন প্রকার ফল, সবজি, কন্দজাতীয় সবজি, ছত্রাক (মাশরুম), ফুল, ভেষজ নারকেল, সুপারি, কাজু ইত্যাদি আবাদি ফসল, সুগন্ধি (অ্যারোম্যাটিক) উদ্ভিদ, মশলা

প্রভৃতি ফসল উদ্যানপালন দপ্তরের অন্তর্গত। এই রাজ্যে বর্তমানে উদ্যানপালন গুরুত্বপূর্ণ বিষয় হিসাবে গণ্য করা হচ্ছে। রাজ্যে মোট ৫৫ লক্ষ হেক্টর কৃষিজমির মধ্যে শতকরা ৮ থেকে ১০ শতাংশ জুড়ে রয়েছে (আলুসহ) নানারকম উদ্যানফসল। রাজ্যে জমির উপর চাপ খুব বেশি কিন্তু উদ্যানফসল চাষে উৎপাদনের হার এবং চাষীর আয় ও সেই সঙ্গে গ্রামীণ কর্মসংস্থান বৃদ্ধির সম্ভাবনা থাকায় উদ্যানপালন বিষয়ে জোর দেওয়ার সিদ্ধান্ত নেওয়া হয়েছে।

১৮। পশ্চিমবঙ্গে ছয়টি কৃষি আবহাওয়া অঞ্চল রয়েছে যেখানে প্রায় সবরকম উদ্যান ফসলের চাষ করা সম্ভব। উত্তরের পাহাড়ি এলাকায় বহুপ্রকার শীতমন্ডলীয় ফল ও সবজির চাষ করা যায়। পাহাড়তলির তরাই অঞ্চলে আনারস প্রধান ফল। দার্জিলিং জেলার পাহাড়ি অঞ্চলে প্রায় ৩,০০০ হেক্টর এলাকায় অন্যতম উৎকৃষ্ট জাতের কমলালেবু উৎপন্ন হয়। দক্ষিণে উপকূল অঞ্চলে নারকেলের চাষ খুব ভাল। এখানকার কিছু এলাকায় কাজু বাদামের চাষও ভাল হয়। সমভূমি অঞ্চলে প্রধানত আম, কলা, পেয়ারা, লিচু, পেঁপে, লেবু ইত্যাদি গ্রীষ্ম ও প্রায় গ্রীষ্মমন্ডলীয় ফল উৎপন্ন হয়। সর্বমোট বছরে আনুমানিক ১২ লক্ষ টন ফল উৎপাদন হয়। এই রাজ্যে সর্বত্র সারা বছর জুড়ে নানাবিধ সবজির চাষ হয়ে থাকে। বছরে সবজির উৎপাদন (আলু ব্যতিরেকে) প্রায় ৫৪ লক্ষ টন। রাজ্যে আরও অনেক রকম মূল্যবান বাগিচা ফসল চাষ হয়। যেমন ফুল, আদা, লঙ্কা, হলুদ, বড়-এলাচের মতো মশলা ইত্যাদি। ভেষজ উদ্ভিদের চাষও কোথাও-কোথাও শুরু হয়েছে। কলকাতার কাছাকাছি কিছু এলাকায় এবং মালদা, দার্জিলিং ইত্যাদি জেলায় বাহারি গাছসহ নার্সারি ব্যবসা খুব জনপ্রিয়। পাহাড়ি এলাকায় এবং পাহাড়তলির সমভূমি অঞ্চলে অর্কিড একটি বড় সম্পদ।

১৯। ইদানিংকালে রাজ্যে বাগিচা ফসল উৎপাদনে প্রভূত উন্নতি লক্ষ্য করা গেছে। সবজি ও আলুর উৎপাদন বিগত দশ বছরে প্রায় দ্বিগুণ হয়েছে এবং ফল উৎপাদনও অনেক বেড়েছে। অনেক নতুন জাতের ফল ও সবজি চাষও জনপ্রিয় হয়েছে। নানা রকম সংকর জাতের সবজি সারা রাজ্যে ছড়িয়ে পড়েছে। অ্যাসিটিলিন সম্পৃক্ত জল ব্যবহার করে ফুল আনায়ন পদ্ধতির প্রচলন হওয়ায় বর্তমানে বছরে প্রায় ৮ মাস আনারস উৎপাদন করা সম্ভব হচ্ছে। কলাচাষ এলাকায় উচ্চ ফলনক্ষম 'ক্যাভেন্ডিস' জাত জনপ্রিয় হয়েছে।

২০। উপযুক্ত কৃষি আবহাওয়া বাদেও রাজ্যে আছে প্রচুর জলসম্পদ এবং দক্ষ মানুষ। বাজারও বিরাট। জমি একটি সমস্যা হলেও পশ্চিম অঞ্চলের স্বল্প উর্বর ও প্রান্তিক জমি, খালবিলের বা পুকুরের পাড়ের মতো সাধারণ মালিকানার জমি, এমন কি গৃহসংলগ্ন খালি জমির উপযুক্ত ব্যবহার করে বহুলাংশে এই সমস্যা সমাধান করা যায়। প্রত্যেক বাগিচা ফসলের মোট উৎপাদন এবং উৎপাদনের হার উভয়ই যথেষ্ট পরিমাণ বাড়িয়ে উদ্যানপালনের উন্নয়ন সাধন করা সম্ভব। বেশ কিছু নতুন ফসল ও নতুন জাতের চাষও শুরু করা যায়।

২১। রাজ্যে মাথাপিছু জমির স্বল্পতা ও খাদ্য নিরাপত্তার প্রয়োজনীয়তা মনে রেখে যাতে বাগিচা ফসলের উৎপাদন ও উৎপাদনশীলতা বাড়ানো যায় তার ব্যবস্থা নেওয়াই এই দপ্তরের মূল উদ্দেশ্য।

২২। উপরোক্ত উদ্দেশ্য সাধনের জন্য নিম্নের বিষয়গুলি জরুরি হিসাবে বিবেচিত ঃ

(ক) বর্তমান বাগিচাগুরি উৎপাদনশীলতা বৃদ্ধির জন্য উন্নত জাতের গাছ লাগানো, বৈজ্ঞানিক কৃষিপ্রযুক্তির ব্যবহার ও বাগিচাগুলির পুনরুজ্জীবন করার ব্যবস্থা নেওয়া। পর্যায়ক্রমে এই প্রকল্প রূপায়ণ করা।

(খ) পশ্চিমাঞ্চলে, সুন্দরবন এলাকায়, পাহাড়ি জমিতে অব্যবহৃত কিংবা অপেক্ষাকৃত কম ব্যবহৃত জমিগুলিতে ফলবাগিচা তৈরি এবং সাধারণ মালিকানার জমি, সরকারি (ভেস্টেড) জমি, পতিতজমি, খালবিলের পাড় ইত্যাদি সম্ভবমতো ফলগাছ লাগাবার কাজে ব্যবহার করা। গৃহসংলগ্ন বাগান, স্কুলসংলগ্ন বাগান, পোড়োজমি, পুকুরপাড় প্রভৃতি ছোট ছোট ক্ষেতগুলি থেকে ভাল পরিমাণ উৎপাদন সম্ভব।

(গ) প্রদর্শনী ও মিনিকিট প্রকল্পের মাধ্যমে উন্নত বীজ ও চারাগাছ রোপণ প্রবর্তন করে ফল ও সবজির উৎপাদনের হার বৃদ্ধি করা।

(ঘ) বিশেষ প্রকল্পের মাধ্যমে বাগিচাফসলে সার, সেচ, যন্ত্রপাতি, প্লাস্টিক ও টিস্যু কালচারের ব্যবহার বাড়ানো।

(ঙ) উন্নত বীজ ও চারাগাছের নিয়মিত যোগানের পরিকল্পনা। এই জন্য সরকারি বীজখামারগুলির উপযুক্ত ব্যবহার এবং নার্সারিসমূহের উন্নতিসাধন প্রয়োজন।

(চ) নতুন জাত ও নতুন প্রযুক্তি চালু করার জন্য প্রধান কৌশল হল প্রশিক্ষণ ও প্রদর্শনী।

(ছ) মাটি ও আবহাওয়ার উপযুক্ততার ভিত্তিতে বিভিন্ন এলাকার জন্য কিছু ফসল চিহ্নিত করে সেগুলি চাষে অগ্রাধিকার দেওয়া এবং এই সঙ্গে সম্ভাব্য এলাকায় প্রক্রিয়াকরণযোগ্য জাতগুলির উৎপাদনের প্রতি বিশেষ দৃষ্টি দেওয়া।

(জ) মাটি পরীক্ষা, ভুমিসংরক্ষণ, রোগপোকা দমন প্রভৃতি বিষয়ে গ্রামপর্যায় পর্যন্ত সম্প্রসারণের কাজে ব্যক্তি-উদ্যোগে 'প্লান্ট ক্লিনিক' কেন্দ্র স্থাপন করা। এই কাজে কিছু পরিমাণ সরকারী সহায়তা দিয়ে কৃষিস্নাতকদের নিয়োজিত করা যেতে পারে।

(ঝ) ফসল তোলার পর বাজারজাত করা পর্যন্ত ফল ও সবজির হিমঘর, ঠান্ডা অবস্থায় পরিবহন ব্যবস্থা, ইত্যাদি বিশেষ প্রয়োজন। বেসরকারি উদ্যোগেই এগুলি হওয়া দরকার—অবশ্য কিছু পরিমাণ সরকারি সাহায্যেও দরকার হতে পারে।

(ঞ) প্রক্রিয়াকরণের সুবিধাসহ ব্যক্তিগত মালিকানাধীন বাগিচা স্থাপনের উৎসাহদান। এই উদ্দেশ্যে শিল্পসংস্থার ক্ষেত্রে আর্থিক অনুদানের অনুরূপ প্রকল্প বিবেচনা করা যেতে পারে।

(ট) পুস্তিকা ও প্রচার মাধ্যমের ব্যবহার করে সংবাদ সরবরাহের সুষ্ঠু ব্যবস্থাপনা।

(ঠ) কিছু কিছু সমস্যার ক্ষেত্রে বিশেষভাবে নজর দেওয়া প্রয়োজন, যেমন বাণিজ্যিক ভিত্তিতে ফুলচাষ (রোগপোকা দমন ও বিপণন), কাজুবাদাম চাষ উন্নয়ন (প্রক্রিয়াকরণ ব্যবস্থা), মশলা-চাষ (উন্নত জাতের প্রবর্তন), পানচাষ (রোগপ্রতিরোধ ও বিপণন), ভেষজ উদ্ভিদ ও সুগন্ধি উদ্ভিদের চাষ (জাত নির্বাচন, চাষ, প্রক্রিয়াকরণ, বিপণন ও সমন্বয়সাধন), ছত্রাক অর্থাৎ মাশরুম উৎপাদন (বীজ তৈরি, চাষ ও বিপণন) ইত্যাদি।

২৩। এই দপ্তরটি সবে স্থাপিত হয়েছে এবং একটি আলাদা অধিকার (ডাইরেক্টরেট)-এর বিষয় ভাবা হয়েছে। কিছু সরকারি উদ্যান গবেষণা খামার নতুন দপ্তরে হস্তান্তরের এবং ঐখানে কর্মরত কর্মীদের বর্তমান দপ্তরের অধীনে আনার সিদ্ধান্ত নেওয়া হয়েছে। সংগঠনের কাজ সম্পূর্ণ হলে দপ্তরটি পুরোপুরি কাজ আরম্ভ করতে পারবে। এ ছাড়া দূর গ্রামান্তর পর্যন্ত কাজের জন্য জিলা পরিষদ, পঞ্চায়েত সমিতি, গ্রামপঞ্চায়েতগুলির সাহায্য নেওয়ার কথা ভাবা হয়েছে। কৃষি দপ্তরের এবং কৃষি অধিকারের সহযোগিতার উপরও সকল কাজে আমাদের নির্ভরতা থাকবেই। প্রয়োজনমতো নিবিড় এলাকা উন্নয়ন নিগম, কৃষিবিজ্ঞান কেন্দ্রসমূহ এবং এ-ধরনের অন্যান্য প্রতিষ্ঠান ও বেসরকারি ক্ষেত্রে উপযুক্ত সংগঠনগুলির সাহায্য নেওয়ার দরকার হবে। রাজ্যের কৃষি বিশ্ববিদ্যালয়ের উপর গবেষণাভিত্তিক সুপারিশের জন্য আমাদের নির্ভর করতে হবে। ন্যাশনাল হর্টিকালচার বোর্ড, স্পাইসেস বোর্ড, কোকোনাট ডেভেলপমেন্ট বোর্ড, ক্যাশু ডেভেলপমেন্ট বোর্ড এবং রাষ্ট্রীয় ও রাজ্যস্তরে এই ধরনের সমস্ত সংগঠনগুলির সব রকম প্রকল্প রাজ্যে রূপায়ণের চেষ্টা করা হবে। আশা করা যায় উদ্যানপালন উন্নয়নে কেন্দ্রীয় স্তরে আরোপিত গুরুত্ব বজায় থাকবে।

২৪। আমরা এ রাজ্যে উদ্যানপালন উন্নয়নের কাজ সবে শুরু করেছি এবং আমাদের প্রয়াস সাফল্যমন্ডিত করার জন্য সকল সংগঠনের সাহায্য ও সহযোগিতা প্রার্থনা করি।

২৫। আশা রাখি যে, মাননীয় সদস্যগণ রাজ্যে খাদ্য প্রক্রিয়াকরণ শিল্প ও উদ্যানপালন বিকাশের স্বার্থে প্রস্তাবিত ব্যয়বরাদ্দ অনুগ্রহ করে বিবেচনা এবং অনুমোদন করবেন।

## DEMAND No. 57

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 48,40,04,000 be granted for expenditure under Demand No. 57, Major Head : "2425—Co-operation, 4425—Capital Outlay on Co-operation and 6425—Loans for Co-operation", during the next financial year.

(This is inclusive of a total sum of Rs. 16,14,00,000 already voted on account)

Printed Budget Speech of Shri Bhakti Bhusan Mondal on Demand No. 57 laid on the Table was taken as read.

সরকারের ঘোষিত নীতি অনুসারে সমাজের সর্বশ্রেণীর মানুষের কাছে বিশেষ করে দুর্বলতর শ্রেণীর নিকট অর্থনৈতিক সুযোগ-সুবিধা যাতে নিশ্চিতভাবে পৌঁছানো যায় তার জন্য এবং রাজ্যে সমবায় আন্দোলনের অগ্রগতিকে আরও গতিশীল করে তোলার লক্ষ্যে ৫৭ সংখ্যক দাবির অধীনে বাজেট বরাদ্দ করা হয়েছে।

উপরোক্ত পরিকল্পনাগুলিকে বাস্তবায়িত করার নিমিত্ত নিম্নে বর্ণিত সর্বাত্মক কর্মসূচি গ্রহণ করা হয়েছে।

**স্বল্পমেয়াদি ঋণক্ষেত্র**

**সর্বজনীন সদস্যভুক্তি প্রকল্প**

গুরুত্বপূর্ণ প্রকল্পগুলির মধ্যে এটি অন্যতম। এর লক্ষ্য হচ্ছে সমাজের দুর্বলতর শ্রেণীভুক্ত মানুষদের সমবায়ের আওতায় নিয়ে আসা, যাতে করে ওই সকল মানুষ বিভিন্ন সমবায় প্রতিষ্ঠানের সুবিধাগুলি ভোগ করতে পারেন। এই প্রকল্পের মাধ্যমে সমবায় প্রতিষ্ঠানের সদস্যভুক্তির জন্য প্রারম্ভিক শেয়ার কিনতে যে অর্থ লাগে তার সমস্তটাই অনুদান হিসাবে দেওয়া হয়। ১৯৯৬-৯৭ বর্ষে ৬৮১৭ জনকে অতিরিক্ত সদস্যভুক্তির জন্য ৩,৪০,৮৫০ টাকা দেওয়া হয়েছে।

১৯৯৭-৯৮ বর্ষে উক্ত প্রকল্পে ২ লক্ষ নতুন সদস্যের অন্তর্ভুক্তির জন্য ১০০ লক্ষ টাকা বাজেট বরাদ্দের প্রস্তাব দেওয়া হয়েছে।

**স্বল্পমেয়াদি ঋণদান**

লগ্নি ও আদায়ের ব্যাপারে উক্ত ক্ষেত্রে বিগত কয়েক বছরে উল্লেখযোগ্য সাফল্য দেখা গেছে। সমবায় ব্যাঙ্কগুলি ৩১. ১২. ৯৬ পর্যন্ত উক্ত ক্ষেত্রে ১৫৫.৮৬ কোটি টাকা লগ্নি করেছে এবং আশা করা হচ্ছে যে, ১৯৯৭-৯৮ বর্ষে লগ্নির পরিমাণ ২১০ কোটি টাকার নির্দিষ্ট লক্ষ্যমাত্রায় পৌঁছানো সম্ভব হবে।

৩১. ১২. ৯৬ পর্যন্ত আদায়যোগ্য মোট ৩০৩.৯০ কোটি টাকার ঋণের মাত্র ২৩ শতাংশ অর্থাৎ ৬৯.০৫ কোটি টাকা পাওয়া গেছে।

**সদস্যভুক্তিকরণ**

বর্তমানে পশ্চিমবঙ্গে কৃষি ঋণদান সমিতিগুলির মোট সদস্য সংখ্যা ৩৫.৫ লক্ষ। এদের ৮০ শতাংশ ক্ষুদ্র ও প্রান্তিক চাষী।

**প্রাথমিক সমবায় কৃষি ঋণদান সমিতি শক্তিশালীকরণ প্রকল্প**

রাজ্যে মোট ৬,৬০০ টি প্রাথমিক কৃষি ঋণদান সমিতি (প্যাক্স) আছে। এই সমিতিগুলি গ্রাম এলাকায় সকল শ্রেণীর মানুষকে প্রাতিষ্ঠানিক ঋণদানের ব্যবস্থা করে। ভারত সরকার

নিয়োজিত 'টাস্ক ফোর্সের' সুপারিশ অনুসারে সপ্তম যোজনাকালে ৬,৬০০টি সমিতির মধ্যে ২,০০০টিকে প্রয়োজনীয় আর্থিক সাহায্যদানের মাধ্যমে শক্তিশালী করে তোলার জন্য বেছে নেওয়া হয়েছিল। এর ফলে উক্ত সমিতিগুলি বহুবিধ কাজকর্ম যেমন—আমানত সংগ্রহ, সারের জোগান, ভোগ্যপণ্যের ব্যবসা ও কৃষিজ দ্রব্যের বিপণন করতে পারে। উক্ত প্রকল্পের আওতায় ৩১. ১২. ৯৬ পর্যন্ত ৬৯৩টি সমিতিকে শক্তিশালী করা হয়েছে। ১৯৯৭-৯৮ বর্ষে উক্ত পরিকল্পনা খাতে রাজ্য বাজেটে ২০০ লক্ষ টাকা ধার্য করা হয়েছে।

**আমানত সংগ্রহ**

ইদানিংকালে রাজ্য সমবায় ব্যাঙ্ক ও অন্যান্য কেন্দ্রীয় ব্যাঙ্কের দ্বারা আমানত সংগ্রহের ক্ষেত্রে যথেষ্ট অগ্রগতি হয়েছে। ১৯৯৫-৯৬ বর্ষে উক্ত ব্যাঙ্কগুলির সম্মিলিত আমানত সংগ্রহের পরিমাণ ১,১০০ কোটি টাকা। এছাড়াও ৩১. ১২২. ৯৬ পর্যন্ত গ্রামাঞ্চলে ১,৩৬০টি প্রাথমিক কৃষি সমবায় সমিতি ২৫৮.৩০ কোটি টাকার আমানত সংগ্রহ করতে সক্ষম হয়েছে। আশা করা হচ্ছে ১৯৯৬-৯৭ বর্ষে আমানত সংগ্রহের পরিমাণ আরও বৃদ্ধি পাবে।

রাজ্য সমবায় ব্যাঙ্কের আনুকূল্যে প্রাথমিক কৃষি ঋণদান সমিতিগুলির জন্য আমানত গ্যারান্টি প্রকল্প চালু করা হয়েছে। এই প্রকল্পের দ্বারা গ্রাম এলাকার মানুষের মধ্যে আস্থার ভাব গড়ে উঠবে।

**অংশীদারি মূলধনের সহায়তা**

১৯৯৫-৯৬ বর্ষে ৪টি কেন্দ্রীয় সমবায় ব্যাঙ্ক ও ২২২টি রাজ্য কৃষি ও গ্রাম উন্নয়ন ব্যাঙ্কগুলিকে মোট ৯৮.২৫ লক্ষ টাকা দেওয়া হয়েছে। ১৯৯৬-৯৭ বর্ষে উক্ত খাতে ২ কোটি টাকা ইতিপূর্বে দেওয়া হয়েছে এবং ১৭৩.০০ লক্ষ টাকার প্রস্তাব ন্যাবার্ডের কাছে পাঠানো হয়েছে। ১৯৯৭-৯৮ বছরের জন্য উক্ত পরিকল্পনায় রাজ্য বাজেটে ৫০ লক্ষ টাকা ধার্য করা হয়েছে।

**সুদ বাবদ অনুদান**

দ্রুত কৃষিঋণ পরিশোধের জন্য উৎসাহ যোগাতে রাজ্য সরকার সমবায়ের অন্তর্ভুক্ত ক্ষুদ্র ও প্রান্তিক চাষীকে উক্ত সুবিধা দিয়ে থাকে। ১৯৯৫-৯৬ বর্ষে দীর্ঘমেয়াদি ও স্বল্পমেয়াদি ঋণদান ক্ষেত্রের জন্য মোট ২৭৫ লক্ষ টাকা দেওয়া হয়েছে। আশা করা হচ্ছে যে ১৯৯৬-৯৭ বর্ষে উক্ত পরিকল্পনায় রাজ্য বাজেটে ধার্য ৫.৫০ কোটি টাকার সমস্ত অর্থ ৩১. ৩. ৯৭-র মধ্যে খরচ হয়ে যাবে।

**রিস্ক ফান্ড**

ক্ষুদ্র ও প্রান্তিক চাষীদের ঋণদানের বহনের জন্য এই প্রকল্পের অধীনে রাজ্য সরকার নিম্নলিখিত হারে অর্থ বরাদ্দ করে—প্রাথমিক কৃষি ঋণদান সমিতিগুলি কর্তৃক পূর্ববর্তী বছরের প্রদত্ত বিনিয়োগের উপর ৪ শতাংশ হারে এবং কেন্দ্রীয় সমবায় ব্যাঙ্কগুলি প্রদত্ত

এইরূপ বিনিয়োগের উপর ২ শতাংশ হারে। ১৯৯৫-৯৬ বছরে এই খাতে ৪৪ লক্ষ ১৭ হাজার টাকা মঞ্জুর করা হয়েছে। ১৯৯৬-৯৭ বছরে এই খাতে রাজ্য বাজেটে রক্ষিত সমস্ত অর্থ ৩১. ৩. ৯৭-র মধ্যে খরচ হয়ে যাবে বলে আশা করা হচ্ছে। ১৯৯৭-৯৮ সালে এই প্রকল্পের জন্য ৬০ লক্ষ টাকা বাজেট বরাদ্দের প্রস্তাব করা হয়েছে।

**সুসংহত সমবায় উন্নয়ন প্রকল্প (আই. সি. ডি. পি.)**

তৃণমূলস্তরের সমবায় ও সংশ্লিষ্ট কর্মসূচির সর্বাঙ্গীণ সাফল্যের লক্ষ্যে এন. সি. ডি. সি.-এর সহায়তায় এই প্রকল্প রূপায়িত হচ্ছে; দ্বিতীয় প্রকল্পটি ১৯৯৪-৯৫ বর্ষ হতে এই রাজ্যে চালু হয়েছে। উক্ত প্রকল্পে ৫ বছরের জন্য মোট ব্যায় বরাদ্দ ধরা হয়েছে ৪ কোটি ৬৪ লক্ষ ৫৯ হাজার টাকা। এর মধ্যে ডিসেম্বর, ১৯৯৬ পর্যন্ত মোট ব্যয়িত অর্থের পরিমাণ ১ কোটি ৫১ লক্ষ টাকা। আশা করা হচ্ছে নির্ধারিত সময়সূচির মধ্যে পরিকল্পনার কাজ শেষ করা যাবে।

**স্ব-নির্ভরগোষ্ঠী প্রকল্পে সাহায্যদান**

ব্যবসা-উন্নয়ন প্রকল্পের আওতাভুক্ত যে সমস্ত সমিতি আমানত সংগ্রহের মাধ্যমে আর্থিক অবস্থার উন্নতি ঘটিয়েছে সেগুলি উন্নয়নজনক বিভিন্ন কর্মসূচি গ্রহণ করতে সক্ষম। এইরূপ কিছু কিছু সমিতি, ক্ষুদ্র কারিগর, ব্যবসায়ী প্রভৃতি বিভিন্ন বৃত্তিতে নিয়োজিত অসংগঠিত মানুষদের সংগঠিত করে স্ব-নির্ভর গোষ্ঠী গঠন করে, তাদের ব্যবসায়িক উন্নতির লক্ষ্যে আর্থিক সহযোগিতার ব্যবস্থা করেছে। এরূপ কাজকর্মে উৎসাহ দানের জন্য, পরিকাঠামোগত উন্নয়নের লক্ষ্যে ওই সমিতিগুলিকে আর্থিক সহযোগিতার প্রস্তাব বিবেচিত হয়েছে।

**আমানত-অসংগতি দূরীকরণ প্রকল্প**

এই প্রকল্পটিও ভারত সরকার প্রস্তুত করেছেন। কেন্দ্রীয় সমবায় ব্যাঙ্ক ও সংশ্লিষ্ট প্রাথমিক সমবায় সমিতিসমূহের মধ্যে লেনদেনের যে অসংগতি রয়েছে এবং এই সমস্ত ব্যাঙ্কের ব্যালান্স সিটে যে ফারাক আছে তার নিরশন করাই বা তার পরিমাণ কমানো এই প্রকল্পের উদ্দেশ্যে। প্রকল্পটি রূপায়ণে কেন্দ্রীয় সরকার ও রাজ্য সরকারের সাহায্যের পরিমাণ যথাক্রমে শতকরা ২৫ ও শতকরা ৩৫ ভাগ, এছাড়া, রাজ্য সমবায় ব্যাঙ্ক ও প্রতিটি কেন্দ্রীয় সমবায় ব্যাঙ্কের সাহায্যের পরিমাণ ধার্য হয়েছে যথাক্রমে শতকরা ৩০ ভাগ ও শতকরা ১০ ভাগ করে। ভারত সরকার এজন্য কিছু শর্ত আরোপ করেছেন। যে সমস্ত সমিতি মোট দাদনের শতকরা ৬০ ভাগ ও খেলাপি ঋণের শতকরা ২৫ ভাগ আদায় করতে সমর্থ হয়েছে, তারা এই প্রকল্পে আওতাভুক্ত বলে বিবেচিত হবে। ১৯৯৬-৯৭ আর্থিক বছরে এই প্রকল্পে ৬ কোটি টাকা সাহায্যের লক্ষ্যমাত্রা ধার্য হয়েছে যার মধ্যে রাজ্য সরকারের প্রদেয় অংশের পরিমাণ ২ কোটি ১০ লক্ষ টাকা। ১৯৯৭-৯৮ সালের বাজেটে এই প্রকল্পে রাজ্যের সাহায্যরূপে ২ কোটি টাকা বরাদ্দ করা হয়েছে, যাতে ওই বছরে প্রকল্পে মোট সাহায্যের পরিমাণ হয় ৫ কোটি ৭০ লক্ষ টাকা।

## দীর্ঘমেয়াদি ঋণদান ক্ষেত্র

**বিনিয়োগ ও আদায়**

১৯৯৫-৯৬ ও ১৯৯৬-৯৭ সালে দীর্ঘমেয়াদি ঋণদান ক্ষেত্রে বিশেষ উন্নতি ঘটেছে। ২৪টি কৃষি ও গ্রামীণ উন্নয়ন ব্যাঙ্কসহ পশ্চিমবঙ্গ রাজ্য সমবায় কৃষি ও গ্রামীণ উন্নয়ন ব্যাঙ্কের ২টি শাখা কৃষিক্ষেত্রের উৎপাদক ও অকৃষিক্ষেত্রের উদ্যোক্তাদের চাহিদামতো প্রয়োজনীয় ঋণের জোগান দিচ্ছে। দীর্ঘমেয়াদি ঋণের ক্ষেত্রে বিগত দুই বৎসরের বিনিয়োগ ও আদায়ের বিবরণ নিচে দেওয়া হল ঃ—

| বছর | লক্ষ্যমাত্রা (লক্ষ টাকায়) | প্রকৃত বিনিয়োগ (লক্ষ টাকায়) | আদায় (শতকরা হার) |
|---|---|---|---|
| ১৯৯৫-৯৬ | ৪৫০০.০০ | ৪০২০.০০ | ৬০.০৭ |
| ১৯৯৬-৯৭ (৩০.১১.৯৬ পর্যন্ত | ৬৫৫৪.০০ | ৩৩০৩.৩০ | ২০.০০ (৩০.১১.৯৬ পর্যন্ত) |

কৃষি ও গ্রামীণ উন্নয়ন ব্যাঙ্কগুলির তাৎক্ষণিক উন্নতিসাধনের সঙ্গে সঙ্গে তা অক্ষুন্ন রাখার জন্য তাদের ব্যবসায়িক অবস্থা বৃদ্ধির স্বার্থে ১৯৯৩-৯৪ সালে থেকে ওই ব্যাঙ্কগুলির পরিকাঠামোগত উন্নতির ব্যবস্থা নেওয়া হয়েছে। নাবার্ড-এর নির্দেশাবলী অনুসারে, উন্নয়ন ও রূপায়ণ ব্যবস্থা গৃহীত হয়েছে। পশ্চিমবঙ্গ রাজ্য সমবায় কৃষি ও গ্রামীণ উন্নয়ন ব্যাঙ্কের অর্থ সংগ্রহের মূল উৎস তিনটি হল বিশেষ ঋণপত্র বিক্রয়, সাধারণ ঋণপত্র বিক্রয় ও গ্রামীণ গৃহনির্মাণ ঋণপত্র বিক্রয়। সাধারণ ও বিশেষ ঋণপত্র বিক্রয়ের ক্ষেত্রে রাজ্য সরকারের অংশ ক্রয় বাবদ ১০১ লক্ষ ২৫ হাজার টাকা ১৯৯৬-৯৭ সালের বাজেটে রাখা হয়েছে। ১৯৯৭-৯৮ সালে এ বাবদ বরাদ্দ রাখা হয়েছে ১০০ লক্ষ টাকা।

অতি সম্প্রতি, কৃষি ও গ্রামীণ ব্যাঙ্কগুলিকে, জনসাধারণের নিকট থেকে আমানত সংগ্রহ করে, অন্তর্বর্তীকালীন আর্থিক প্রয়োজনীয়তা মেটানোর অনুমতি দেওয়া হয়েছে। এই প্রকল্পটি বেশ সাফল্যের সঙ্গে রূপায়িত হচ্ছে এবং ৩১. ১২. ৯৬ তারিখ পর্যন্ত ওই ব্যাঙ্কগুলি প্রায় ১১ কোটি টাকা আমানত সংগ্রহ করেছে।

এন. আর. সি. (এল. টি. ও) ফান্ড থেকে ন্যাবার্ড, রাজ্য সরকারের মাধ্যমে, কৃষি ও গ্রামীণ ব্যাঙ্কগুলিকে অংশীদারি মূলধন খাতে অর্থ যোগান দেয়। ১৯৯৫-৯৬ সালে রাজ্য সরকার এই খাতে ৮৩ লক্ষ ২ হাজার টাকা মঞ্জুর করেছে।

পশ্চিমবঙ্গ রাজ্য সমবায় কৃষি ও গ্রামীণ উন্নয়ন ব্যাঙ্ক গ্রামীণ এলাকায় গৃহনির্মাণ প্রকল্পে ঋণদানের ব্যবস্থা প্রসারিত করেছে। সংশ্লিষ্ট প্রাথমিক কৃষি ও গ্রামীণ ব্যাঙ্কগুলির মাধ্যমে ওই ব্যাঙ্ক ১৯৯৫-৯৬ সালে সারা রাজ্যে মোট ১৯০ লক্ষ ৫৭ হাজার টাকা গৃহনির্মাণ ঋণ হিসেবে বিনিয়োগ করেছে। ১৯৯৬-৯৭ সালে ৩০. ১১. ৯৬ তারিখ পর্যন্ত এই খাতে বিনিয়োগের পরিমাণ হল, ২২৩ লক্ষ ৯১ হাজার টাকা। হাডকো-র সহযোগিতায় ১৯৯৭-

৯৮ সালে বিনিয়োগের পরিমাণ আরও বৃদ্ধি পাবে বলে আশা করা যায়। পশ্চিমবঙ্গ রাজ্য সমবায় গৃহনির্মাণ সংঘ (হাউসিং ফেডারেশন)-ও অনুরূপ প্রকল্পে প্রাথমিক সমবায় গৃহনির্মাণ সমিতিগুলিকে ১৯৯৭-৯৮ সাল থেকে স্বল্প সুদে ঋণ যোগানের এক বড় পরিকল্পনা গ্রহণ করেছে। রাজ্য সমবায় গৃহনির্মাণ সংঘ, ভারতীয় জীবনবিমা নিগম-এর নিকট এই খাতে ৬ কোটি টাকা ঋণ চেয়েছে। মোট ২,০০০টি প্রাথমিক সমবায় গৃহনির্মাণ সমিতির মধ্যে প্রায় ১,০০০টি সমিতিকে এ পর্যন্ত ৫৫ কোটি টাকা ঋণ দেওয়া হয়েছে। বাসগৃহনির্মাণ বাবদ ওই সমিতিগুলিকে আরও ঋণ মঞ্জুরের ব্যবস্থা নেওয়া হচ্ছে।

**ঋণপত্র বিক্রয়**

পশ্চিমবঙ্গ রাজ্য সমবায় কৃষি ও গ্রামীণ উন্নয়ন ব্যাঙ্ক-এর অর্থ সংগ্রহের অন্যতম মূল উৎস হল সাধারণ ও বিশেষ ঋণপত্র বিক্রয়। ১৯৯৭-৯৮ সালে রাজ্যের অংশ ক্রয় বাবদ এই খাতে বাজেট বরাদ্দের পরিমাণ ১ কোটি টাকা। ১৯৯৬-৯৭ থেকে ১৯৯৮-৯৯ পর্যন্ত সাধারণ ও বিশেষ ঋণপত্র বিক্রয়ের উদ্দেশ্যে রাজ্য সরকার এই ব্যাঙ্কের পক্ষে ১০০ কোটি টাকার গ্যারান্টি প্রদান করেছে। এছাড়াও, ১৯৯৫-৯৬ থেকে ১৯৯৭-৯৮ পর্যন্ত জাতীয় গৃহনির্মাণ ব্যাঙ্ক কর্তৃক রাজ্য সমবায় কৃষি ও গ্রামীণ উন্নয়ন ব্যাঙ্কে গৃহঋণ জোগানোর জন্য রাজ্য রাজ্য সরকার ৬ কোটি টাকা গ্যারান্টি প্রদান করেছে এবং ওই একই সময়ের জন্য গৃহ প্রকল্পে হাডকো থেকে ঋণ পাওয়ার জন্য উক্ত রাজ্যস্তরের ব্যাঙ্কের পক্ষে রাজ্য সরকার ৯ কোটি টাকা গ্যারান্টি প্রদান করেছে।

**ক্রেতা সমবায়**

পশ্চিমবঙ্গের শহর ও গ্রামাঞ্চলে বিভিন্ন ধরনের ভোগ্যপণ্য বিতরণের জন্য ক্রেতা সমবায়সমূহের ব্যাপক পরিকাঠামো রয়েছে। গণবন্টন ব্যবস্থায়, সরকার নির্ধারিত মূল্যে নির্দিষ্ট আবশ্যকীয় দ্রব্য সরবরাহের কাজে সহায়তা ছাড়াও ক্রেতা সমবায়গুলি, ব্যাপকভাবে, জনগণের নিকট প্রতিযোগিতামূলক মূল্যে বহুবিধ ভোগ্যপণ্য সরবরাহের কাজে লিপ্ত রয়েছে।

পশ্চিমবঙ্গ রাজ্য ক্রেতা সমবায় সংঘ (কনফেড)-সহ ৩১টি পাইকারি ক্রেতা সমবায় সমিতি ও ৭৫০টি প্রাথমিক ক্রেতা সমবায় সমিতির এক ব্যাপক পরিকাঠামোর মাধ্যমে ন্যায্যমূল্যে ভোগ্যপণ্য বিক্রয়ের ব্যবস্থা রয়েছে। এই সমিতিগুলির সাহায্যে ১৮টি বিভাগীয় বিপণি, ৭৬টি বৃহদায়তন এবং ১৬৬টি ক্ষুদ্রায়তন বিক্রয় কেন্দ্র রয়েছে। এদের মধ্যে কয়েকটি কলকাতার শহরাঞ্চলে থাকলেও বেশিরভাগ কেন্দ্রগুলিই জেলা, মহকুমা ও গ্রামাঞ্চলে অবস্থিত।

এছাড়া এন. সি. ডি. সি. প্রকল্পের সহায়তায় ২৫৫টি অগ্রগামী সমিতিসহ ৩৫০৯টি সহযোগী সমিতির মাধ্যমে গ্রামাঞ্চলে ভোগ্যপণ্য সরবরাহের কাজ চলছে। যে অঞ্চলে কোনওরূপ ক্রেতা সমবায় নেই, সেরূপ কিছু জায়গায় ১০টি ভ্রাম্যমাণ বিপণি কাজ করে চলেছে।

সমবায় সমিতিগুলির মাধ্যমে ১৯৯৫-৯৬ সালে প্রায় ৪০০ কোটি টাকার ভোগ্যপণ্য সরবরাহ করা হয়েছে। ১৯৯৬-৯৭ সালে মোট লেনেদেনের পরিমাণ ৪১০ কোটি টাকা হবে বলে আশা করা হচ্ছে। ১৯৯৭-৯৮ সালে ব্যবসার পরিমাণ ধার্য করা হয়েছে ৪১৫ কোটি

টাকা। রাজ্য সরকার, অংশীদারি মূলধন, ঋণ ও ভরতুকি হিসেবে এই সমিতিগুলিকে আর্থিক সাহায্য দিয়ে আসছে যাতে তারা বিভাগীয় বিপণন কেন্দ্র, বৃহদায়তন ও ক্ষুদ্রায়তন বিপণন কেন্দ্র খুলতে এবং দুর্বল কেন্দ্রগুলিকে মজবুত করতে সক্ষম হয়।

১৯৯৭-৯৮ সালে ক্রেতা সমবায়গুলির উন্নতির জন্য ৫০ লক্ষ টাকা ধার্য করার প্রস্তাব রাখা হয়েছে। এছাড়া গ্রামাঞ্চলে ক্রেতা সমবায় প্রকল্পগুলির উন্নয়নকল্পের এন. সি. ডি. সি.-ও সাহায্য দিচ্ছে।

### বিপণন ও প্রক্রিয়াকরণ ক্ষেত্র

বিপণন ক্ষেত্রের মূল কাজ হল প্রধানত প্রাথমিক কৃষি ঋণদান সমিতি, প্রাথমিক কৃষি বিপণন সমিতি এবং সমবায় হিমঘর সমিতিগুলির মাধ্যমে কৃষি সরঞ্জাম বিতরণ এবং উৎপাদিত শস্য সংগ্রহ করা। কিছু সমবায় চালকল এবং খাদ্য প্রক্রিয়াকরণ সমিতি খাদ্য প্রক্রিয়াকরণের কাজ করে থাকে। এই ক্ষেত্রে পরিকল্পনার সময় সংশ্লিষ্ট সমিতিগুলি যাতে বহুমুখি কাজকর্মের মাধ্যমে ব্যবসা বিস্তার করে কর্মক্ষম থাকতে পারে সেদিকে বিশেষভাবে দৃষ্টি দেওয়া হয়। এজন্য সংশ্লিষ্ট সমিতিগুলিকে গুদামঘর এবং হিমঘর তৈরি করতে সহায়তা করা হয় যাতে তারা এর মাধ্যমে কৃষিজ পণ্য এবং কৃষি সরঞ্জাম গুদামজাত করতে পারে।

### সার, কৃষিজ এবং যন্ত্রপাতি বিতরণ

বীজ, কীটনাশক এবং নানারকম যন্ত্রপাতি কৃষিজ সরঞ্জাম সরবরাহ করার সঙ্গে সঙ্গে সমবায় সমিতিগুলি কৃষকদের কাছে সার সরবরাহ করার দায়িত্বও প্রতিপালন করে থাকে। এক্ষেত্রে 'ইফকো' হচ্ছে প্রধান সার সরবরাহকারি। 'ইফকো' রাজ্যের বিপণন সমিতিগুলির শীর্ষ সমবায় সংস্থা বেনফেডের মাধ্যমে সার সরবরাহ করে। আশা করা যায় যে, ১৯৯৬-৯৭ সালে ২৩৫ কোটি টাকা মূল্যের সার বিক্রি করা সম্ভব হবে। আগামী বছর ২৫০ কোটি টাকা মূল্যের সার বিক্রির লক্ষ্যমাত্রা ধার্য করা হয়েছে।

### কৃষিপণ্য সংগ্রহ এবং সংরক্ষণ

১৯৯৬-৯৭ সালে ১.৮৮ লক্ষ মেট্রিক টন ধারণ ক্ষমতাসম্পন্ন রাজ্যের ৪৩টি সমবায় হিমঘর মোটামুটিভাবে উক্ত ধারণ ক্ষমতার ৯০ শতাংশ কাজে লাগাতে সমর্থ হয়েছে। তবে হিমঘরগুলির ভাড়ার হার কম এবং বিদ্যুতের মূল্য বেশি হওয়ার ফলে অধিকাংশ হিমঘরই লোকসানে চলছে। হিমঘরগুলিকে লাভজনক করার উদ্দেশ্যে নিম্নোক্ত ২টি কর্মসূচি গ্রহণ করা হয়েছে। প্রথমটি হল হিমঘরগুলির ধারণ ক্ষমতা ৪,০০০ মেট্রিক টন থেকে বাড়িয়ে ১০,০০০ মেট্রিক টন করা এবং দ্বিতীয়টি হল বিদ্যুতের খরচা কমানোর জন্য 'ডিপফ্রিজিং' শীতলীকরণের পদ্ধতির পরিবর্তে বাংকার পদ্ধতি চালু করা। এখন পর্যন্ত ৫টি হিমঘরের ধারণ ক্ষমতা বৃদ্ধি করা হয়েছে এবং ১৮টি হিমঘরের শীতলীকরণের পদ্ধতি পরিবর্তন করা হয়েছে। ১৯৯৭-৯৮ সালে বাকি হিমঘরগুলির ক্ষেত্রে উপরোক্ত আধুনিকীকরণ কর্মসূচি সম্পন্ন হবে বলে আশা করা যায়।

সম্প্রতি আলুর উৎপাদন উল্লেখযোগ্যভাবে বৃদ্ধি পাওয়ায় নতুন হিমঘর তৈরির জন্য বিশেষ চাহিদার সৃষ্টি হয়েছে। কোচবিহার এবং ফালাকাটায় একটি করে হিমঘর তৈরির প্রস্তাবসহ মোট ৫টি নতুন হিমঘর তৈরির প্রস্তাব সরকারের বিবেচনাধীন অবস্থায় রয়েছে।

**গুদামঘর**

এ পর্যন্ত প্রাথমিক কৃষি ঋণদান সমবায় সমিতি এবং প্রাথমিক কৃষি বিপণন সমবায় সমিতি স্তরে মোট ৫.১৫ লক্ষ মেট্রিক টন ধারণ ক্ষমতাসম্পন্ন ৩ হাজার ৫ শত গুদামঘর তৈরি করা হয়েছে। ১৯৯৭-৯৮ সালে আরও ১০০টি গুদামঘর তৈরি করে অতিরিক্ত ৫ হাজার মেট্রিক টন ধারণ বৃদ্ধি করার লক্ষ্যমাত্রা ধার্য করা হয়েছে।

**'এন সি ডি সি'-র সহায়তায় সমবায় কৃষক সেবা কেন্দ্র স্থাপন**

সমবায় সমিতিগুলির ক্ষেত্রে এটি একটি অন্যতম উপযোগী প্রকল্প। এই প্রকল্পের মাধ্যমে সমিতিগুলিকে মার্জিন মানি সহায়তা দেওয়া হয় যাতে তারা কৃষি সামগ্রীর ব্যবসা বিস্তৃতকরণের জন্য বাকি ব্যাংক থেকে ঋণ পেতে পারেন। ব্যবসারত সমিতিগুলির কাজকর্ম বাড়ানোর জন্য প্রকল্পটির মাধ্যমে উৎসাহ দেওয়া হয়। এ পর্যন্ত ১৪২টি সমিতিকে এই প্রকল্পের মাধ্যমে ২১২.৮০ লক্ষ টাকা দেওয়া হয়েছে। প্রকল্পটি ১৯৯৭-৯৮ সালেও চালু থাকবে।

**প্রাথমিক কৃষি বিপণন সমবায় সমিতিগুলির অংশীদারি মূলধন শক্তিশালিকরণ**

প্রাথমিক কৃষি বিপণন সমবায় সমিতিগুলি যাতে সমবায়ের মাধ্যমে নানাপ্রকার কাজকর্ম করতে পারে সেই উদ্দেশ্যে ওই সমিতিগুলির আর্থিক ক্ষমতা বৃদ্ধির জন্য এই সহায়তা প্রদান করা হয়।

'এন সি ডি সি'-র বিভিন্ন প্রকল্প অনুসারে বিপণন, হিমঘর, প্রসেসিং এবং কৃষি ঋণদান সমবায় সমিতিগুলিকে আর্থিক সহায়তা দেওয়া হয়। ১৯৯৫-৯৬ সালে এই প্রকল্পে মোট ২০ লক্ষ টাকা মঞ্জুর করা হয়েছে। ১৯৯৬-৯৭ সালে এ বাবদ ৫০ লক্ষ টাকা বরাদ্দ করা আছে এবং আশা করা যায় যে পুরো টাকারই সদ্ব্যবহার করা সম্ভব হবে। 'এন সি ডি সি'-র সহায়তায় ১৯৯৭-৯৮ সালেও প্রকল্পটি চালু থাকবে।

**শহরাঞ্চলীয় সমবায় ঋণদান সমিতি**

পশ্চিমবাংলায় নিম্নোক্ত তিন ধরনের প্রাথমিক শহরাঞ্চলীয় ঋণদান সমবায় সমিতি রয়েছে। প্রাথমিক শহরাঞ্চলীয় সমবায় ব্যাংক, প্রাথমিক শহরাঞ্চলীয় সমবায় ঋণদান সমিতি এবং বেতনভোগী কর্মচারী ঋণদান সমবায় সমিতি। এই সমিতিগুলি শহরাঞ্চলের জনসাধারণের অ-কৃষি ক্ষেত্রে ঋণের এবং ব্যাংকিং সুযোগ-সুবিধা প্রদানের উদ্দেশ্যে কিছু স্থানীয় লোকের উদ্যোগে গঠিত হয়েছে।

১৯৪৯ সালের ব্যাঙ্কিং নিয়ন্ত্রণ আইন চালু হওয়ার সঙ্গে সঙ্গে কিছু সমবায় ঋণদান সমিতি / ব্যাংক এই আইনের আওতাভুক্ত হয়। এই সমস্ত সমবায় ঋণদান সমিতি (ব্যাঙ্ক)-

গুলি শহরাঞ্চলের কল-কারখানা, কেন্দ্রীয় এবং রাজ্য সরকারি বোর্ড, কর্পোরেশন, অধিগৃহীত সংস্থা, স্কুল, ছোট ব্যবসা, হস্তশিল্প এবং ক্ষুদ্র ও কুটির শিল্পে কর্মরত আর্থিকভাবে দুর্বলতর কর্মচারী এবং নিম্ন ও মাঝারি আয়ের কর্মচারিদের আর্থিক সাহায্য প্রদানের ক্ষেত্রে উল্লেখযোগ্য ভূমিকা পালন করে থাকে।

এই সমিতিগুলি ৪৮৫ কোটি টাকার আমানত সংগ্রহ করেছে এবং ৪১১ কোটি টাকা ঋণ বাবদ বিনিয়োগ করেছে।

মহিলাদের আর্থ-সামাজিক অবস্থার উন্নয়নের উদ্দেশ্যে ১৯৯২-৯৩ সাল থেকে সম্পূর্ণভাবে মহিলাদের দ্বারা পরিচালিত 'মহিলা সমবায় ঋণদান সমিতি' গঠন এ-ক্ষেত্রে অগ্রগতির একটি অনন্য উদাহরণ। এই পর্যন্ত রাজ্যের ১৮টি জেলায় এ ধরনের ২৪টি সমিতি কাজ করছে। এই সমিতিগুলির মোট কার্যকর মূলধনের পরিমাণ ২ কোটি ১০ লক্ষ টাকা। এই সমিতিগুলি স্বনিযুক্ত প্রকল্পে তাদের মহিলা সদস্যদের এ পর্যন্ত ১ কোটি ২৫ লক্ষ টাকার ঋণদান করেছে।

শহরাঞ্চলীয় সমবায় ঋণদান আন্দোলন, বিশেষ করে মহিলাদের ঋণদানে সহায়তার জন্য এ পর্যন্ত ১২ লক্ষ টাকা মঞ্জুর করা হয়েছে এবং ওই টাকা সংশ্লিষ্ট শহরাঞ্চলীয় ঋণদান সমিতি / কর্মচারী ঋণদান সমিতি / মহিলা সমবায় সমিতিগুলিকে দেওয়া হয়ে গেছে। ১৯৯৬-৯৭ সালে এ বাবদ ২০ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে। আশা করা যায় যে বরাদ্দকৃত সমস্ত টাকাই খরচ করা যাবে। ১৯৯৭-৯৮ সালেও প্রকল্পটি চালু থাকবে।

### অন্যান্য সমবায়

ইঞ্জিনীয়ারিং ডিগ্রি এবং ডিপ্লোমাধারী বেকার যুবকদের সমস্যা সমাধানের উদ্দেশ্যে ইঞ্জিনীয়ার এবং কারিগর যোগ্যতাসম্পন্ন লোকদের নিয়ে ইঞ্জিনীয়ার সমবায় সমিতি গঠন করা হয়ে থাকে। ৩১.১.৯৭ পর্যন্ত এ ধরনের সমিতির সংখ্যা ৯৬৫।

### শ্রমিক সমবায়

অসংগঠিত শ্রমিকদের সংগঠিত করতে এবং বেসরকারি ঠিকাদারের দ্বারা ওই ধরনের শ্রমিকদের অর্থনৈতিক শোষণ থেকে রক্ষার উদ্দেশ্যে রাজ্য সরকার শ্রমিক সমবায় গঠনের ক্ষেত্রে উৎসাহ প্রদান করে থাকে। ৩১.১.৯৭ পর্যন্ত এ রাজ্যে ১,৩৮৯টি শ্রমিক / নির্মাণ সমবায় রয়েছে। শ্রমিক / নির্মাণ সমবায়গুলিকে প্রয়োজনীয় যন্ত্রপাতি কেনার জন্য সরকার অংশীদারি মূলধন, ঋণ এবং অনুদান দিয়ে থাকে।

### গ্রামীণ বৈদ্যুতিকরণ সমবায়

রাজ্য সরকার প্রতিটি জেলায় একটি করে গ্রামীণ বৈদ্যুতিকরণ সমবায় গঠন করার সিদ্ধান্ত নিয়েছেন। এই সমিতিগুলির আওতায় একটি কিংবা দুটি ব্লক থাকবে। এতে চুরি এবং দেখাশোনার অভাবজনিত কারণে সঞ্চালন অপচয় বন্ধ হবে এবং সঠিক দেখাশোনা হওয়ার ফলে গ্রামীণ এলাকায় বর্ধিত বিদ্যুতের চাহিদা মেটানো সম্ভব হবে। পঞ্চায়েত পদাধিকারি বিদ্যুৎ পর্ষদ্ এবং গ্রামীণ বৈদ্যুতিকরণ নিগম আর আই কি-র সঙ্গে আলোচনা করে এলাকা

বাছাইয়ের কাজ এগোচ্ছে। ৩১.১.৯৭ পর্যন্ত এ ধরনের পুঞ্জীভূত সমিতির সংখ্যা তিন। সিঙ্গুর-হরিপাল গ্রামীণ বৈদ্যুতিক সমবায় ভাল কাজ করছে, বাকি দুটি এখনও কাজ শুরু করেনি।

**সমবায় প্রশিক্ষণ ও শিক্ষা**

১৯৪৭ সালে সর্বপ্রথম হুগলি জেলার কোন্নগরে এবং পরে উত্তরপাড়ায় সমবায় অধিকারের অধস্তন অফিসার প্রশিক্ষণের জন্য সমবায় প্রশিক্ষণ কেন্দ্র খোলা হয়। পরবর্তীকালে মেদিনীপুর জেলার ঝাড়গ্রামে, বর্ধমান জেলার বড়শুলে এবং দার্জিলিং জেলার কালিম্পং-এ আরও ৩টি প্রশিক্ষণ কেন্দ্র খোলা হয়।

এই প্রশিক্ষণ কেন্দ্রগুলির পরিচালনার এবং এই প্রশিক্ষণ কেন্দ্রগুলির মাধ্যমে (ক) সমবায় নিরীক্ষক, (খ) জেলা সমবায় ব্যাংকগুলির অবেক্ষক (সুপারভাইজার), (গ) প্রাথমিক কৃষি ঋণদান সমিতি ও প্রাথমিক কৃষি বিপণন সমিতি এবং অন্যান্য সমিতিগুলির ম্যানেজারদের প্রশিক্ষণ দেওয়ার দায়িত্ব রাজ্য সমবায় ইউনিয়নের উপর ন্যস্ত করা হয়েছে।

বীরভূমের ইলমবাজারে এবং জলপাইগুড়িতে আরও দুইটি প্রশিক্ষণ কেন্দ্র ১৯৭৭ সালে খোলা হয়েছে। এই সকল সমবায় পরিচালন প্রশিক্ষণ কেন্দ্র শুধুমাত্র ৬ মাসের 'জে বি সি' পাঠক্রমের প্রশিক্ষণ দেওয়া ছাড়া আরও নানাবিধ সংক্ষিপ্ত পাঠক্রমের প্রশিক্ষণ দেওয়া হয়ে থাকে।

এছাড়া নিম্নলিখিত প্রশিক্ষণ কেন্দ্রগুলির মাধ্যমেও এ রাজ্যের এবং প্রতিবেশি রাজ্য অফিসারদের সমবায় প্রশিক্ষণ দেওয়া হয়ে থাকে ঃ

(ক) নেতাজী সুভাষ প্রশিক্ষণ কেন্দ্র।

(খ) পশ্চিমবঙ্গ রাজ্য সমবায় কৃষি ও গ্রামীণ উন্নয়ন ব্যাঙ্ক পরিচালিত সমবায় প্রশিক্ষণ কেন্দ্র (ইক্‌মার্ড)।

(গ) কলকাতাস্থ প্রশাসন প্রশিক্ষণ কেন্দ্র (এ. টি. আই)।

১৯৯৬-৯৭ আর্থিক বর্ষে প্রশিক্ষণের জন্য পরিকল্পনাখাতে বরাদ্দকৃত ৫৮.০০ লক্ষ টাকা নির্দিষ্ট সময়ের মধ্যেই ব্যয়িত হবে। ১৯৯৭-৯৮ সালে প্রশিক্ষণ বাবদ পরিকল্পনা খাতে ৮০.০০ লক্ষ টাকার বাজেট বরাদ্দের প্রস্তাব করা হয়েছে।

**তথ্য ও প্রচার**

রাজ্য সমবায় দপ্তর এবং পশ্চিমবঙ্গ রাজ্য সমবায় ইউনিয়ন যৌথভাবে সমবায় আন্দোলনের প্রচারের সকল কার্য বহন করে। এই উদ্দেশ্যে প্রদর্শনী, মেলা, সেমিনার ইত্যাদির আয়োজন করা হয়ে থাকে। এছাড়া ইউনিয়ন 'ভাণ্ডার' নামে একটি মাসিক পত্রিকা, বিভিন্ন রকমের বিবৃতি, ছোট পত্রিকা, সমবায়ের বিভিন্ন বিষয়ের উপর লিখিত বই, বিশেষত সমবায় সমিতিগুলিও প্রশিক্ষণ কেন্দ্রগুলির পক্ষে প্রয়োজনীয় বই প্রকাশ করে।

১৯৯৭-৯৮ সালে এই উদ্দেশ্যে বাজেটে ৩ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে।

**সমবায় সেবা আয়োগ**

১৯৮৩ সালের পশ্চিমবঙ্গ সমবায় আইনের পঞ্চম তপশিলে বর্ণিত সমবায় সমিতিগুলিতে কর্মীনিয়োগের ব্যাপারে সুষম নীতি মেনে চলার এবং প্রার্থীদের গুণগত মান বজায় রাখার উদ্দেশ্যে রাজ্য সরকার সমবায় সেবা আয়োগ গঠন করেছে।

**সমবায় নিরীক্ষা অধিকার**

স্বনির্ভর এবং নিজস্ব স্বাধীন ব্যবস্থাপনার বিভিন্ন সমবায় সমিতির নিরীক্ষণ কার্য নির্দিষ্ট সময়ে সম্পন্ন করার জন্য এবং নিরীক্ষণ ফি বাবদ রাজ্য সরকারের রাজস্ব আদায়ের পরিমাণ বৃদ্ধির উদ্দেশ্যে ১৯৮৮ সালে সমবায় অধিকার হতে পৃথকীকরণ করে সমবায় নিরীক্ষা অধিকার গঠন করা হয়েছে।

১৯৯৫-৯৬ সালে সমবায় নিরীক্ষা অধিকার মোট ১৩,৯৬৬টি সমিতির নিরীক্ষা কার্য সম্পন্ন করেছে এবং এই সময়ে নিরীক্ষা ফি বাবদ আদায় হয়েছে মোট ১ কোটি ৪২ লক্ষ ৫৬ হাজার ১ শত ৯১ টাকা ৬০ পয়সা।

আশা করা যায়, উক্ত অধিকার ১৯৯৭-৯৮ বর্ষে ১৫ হাজার সমিতির নিরীক্ষণ কার্য সম্পন্ন করবে এবং এই সময় নিরীক্ষণ ফি বাবদ আদায় হবে ১ কোটি ৫০ লক্ষ টাকা।

**পশ্চিমবঙ্গ সমবায় ট্রাইব্যুনাল**

পশ্চিমবঙ্গ সমবায় আইন অনুযায়ী বিতর্কিত বিষয়গুলির নিষ্পত্তি করার উদ্দেশ্যে সমবায় ট্রাইব্যুনাল গঠিত হয়েছে। বিগত ১৯৯২ সাল থেকে ১৯৯৬ সাল পর্যন্ত পেশ করা আর্জি এবং নিষ্পত্তিকরণের পরিসংখ্যান নিম্নে দেওয়া হল ঃ

| বছর | পেশ করা আর্জির সংখ্যা | আর্জি নিষ্পত্তি করণের সংখ্যা |
|---|---|---|
| ১৯৯২ | ২৩ | ১২ |
| ১৯৯৩ | ৪১ | ৯ |
| ১৯৯৪ | ৫৫ | ৭ |
| ১৯৯৫ | ৫৪ | ৭ |
| ১৯৯৬ | ৮৪ | ২৫ |

**পশ্চিমবঙ্গ সমবায় রেজিস্ট্রেশন কাউন্সিল**

যে সমস্ত রেঞ্জ সহ-নিয়ামকগণ বিভিন্ন কারণে নিবন্ধিকরণ করতে পারেন না, সেই সমস্ত সমিতি নিবন্ধকরণের প্রস্তাব বিবেচনার জন্য ১৯৮৮ সালে ৩ সদস্যের পশ্চিমবঙ্গ

সমবায় রেজিস্ট্রেশন কাউন্সিল গঠন করা হয়। পশ্চিমবঙ্গ সমবায় ট্রাইব্যুনালের সদস্য এই কাউন্সিলের চেয়ারম্যান এবং অন্য দুই সদস্যের মধ্যে একজন রাজ্য সমবায় ইউনিয়নের এবং অন্যজন রাজ্য সরকারের দ্বারা মনোনীত হন। ১৯৮৮ সাল থেকে এই কাউন্সিল এ পর্যন্ত পেশ করা ২৯০টি আর্জির মধ্যে ১৪৪টির নিষ্পত্তি করেছে।

আমি সভাকে এটা জানাতে পেরে আনন্দিত যে রাজ্য সরকার সমবায় আন্দোলনকে গণতান্ত্রিক নীতির উপর প্রতিষ্ঠিত করতে এবং একে কায়েমী স্বার্থের প্রভাব মুক্ত করতে বদ্ধপরিকর। আমরা সমবায়ের বাণী নিয়ে সমাজের তৃণমূল স্তরে পৌঁছাতে চাই যা আজকের বাজারি অর্থনীতির মোকাবিলায় শ্রমজীবী মানুষের একমাত্র হাতিয়ার।

সেই কারণে আমি সভার মাননীয় সদস্যদের কাছে আবেদন করছি তারা যেন রাজ্যের সমবায় আন্দোলনকে এগিয়ে নিয়ে যাওয়ার জন্য সক্রিয় সহযোগিতা ও সমর্থন করেন। এই বলেই আমি এই সভার কাছে আমার বিভাগের প্রস্তাবিত ব্যয় বরাদ্দ অনুমোদনের জন্য সুপারিশ করছি।

## DEMAND No. 58

**Dr. Asim Kumar Dasgupta** · Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 14,15,85,000 be granted for expenditure under Demand No. 58, Major Head : "2435—Other Agricultural Programme and 4435—Capital Outlay on Other Agricultural Programme", during the next financial year.

(This is inclusive of a total sum of Rs. 4,72,00,000 already voted on account)

Printed Budget Speech of Shri Birendra Kumar Moitra on Demand No. 58 laid on the Table was taken as read.

[4-20 — 4-30 p.m.]

**পশ্চিমবঙ্গের বিপণন দৃশ্যাবিবরণী**

কৃষিপণ্যে উৎপাদন বৃদ্ধি প্রচলিত বিপণন ব্যবস্থার উপর চাপ সৃষ্টি করায় বাজারজাতকরণ, পরিবহন, গুদামজাতকরণ, প্রক্রিয়াজাতকরণ, সংরক্ষণ ও হস্তান্তরকরণ যথেষ্ট গুরুত্ব লাভ করেছে। উৎপাদন বৃদ্ধির স্বার্থে গৃহীত কোনও পরিকল্পনা সফল হতে পারে না যদি উৎপাদনকারিরা তাদের উৎপাদনের ন্যায্য মূল্য পায়। পক্ষান্তরে, জনসাধারণের নিকট ন্যায্য মূল্যে কৃষিপণ্য পৌঁছে দেওয়ার উপর নির্ভর করে বিপণন পদ্ধতির কার্যকারিতা। একথা উপলব্ধি করা যায় যে, মধ্যস্থ কারবারিরা নিয়ন্ত্রণাধীন বাজারে এই দুই আপাতবিরোধী উদ্দেশ্যসাধন সহজ কাজ নয়।

উৎপাদন বৃদ্ধির সঙ্গে সঙ্গে ক্রেতা ও ভোগকারি উভয়ের স্বার্থরক্ষার্থে বিপণন দপ্তর রাজ্য জুড়ে এক সুসংবদ্ধ বিপণন পরিকাঠামো তৈরির কাজে ব্রতী হয়েছে। লক্ষ্যে উপনীত

হওয়ার উদ্দেশ্যে নিয়ন্ত্রিত বাজার কমিটির পর্যায়ে চাষি, কারবারি, স্থানীয় সংস্থা, জনপ্রতিনিধি, আর্থিক প্রতিষ্ঠান প্রভৃতির সম্মিলিত প্রচেষ্টা অব্যাহত আছে।

সারা রাজ্যব্যাপি গ্রামীণ এলাকায় সুসংবদ্ধভাবে প্রয়োজনীয় পরিকাঠামোসহ নিয়ন্ত্রিত বাজার প্রতিষ্ঠা করাই হবে প্রথম পদক্ষেপ। গ্রামীণ বাজারগুলির পুনর্নির্মাণ এবং উন্নয়নই হবে পরিকল্পনার অংশবিশেষ। এই বাজার প্রাঙ্গণগুলি চাষিদের লাভজনক মূল্য পেতে সাহায্য করে এবং বাজারে অসাধু ব্যবসায়ির প্রবেশ ব্যাহত করে।

সহজ ও সত্বর কৃষিপণ্যের যাতায়াত ও গ্রাম্য পরিবহনের সাহায্যকারি খামার থেকে বাজার সংযোগকারি সড়ক নির্মাণ অগ্রাধিকার পাবে। কেননা, এই ব্যবস্থা সর্বাপেক্ষা জনপ্রিয় বিপণন পদ্ধতি।

সহজে পচনশীল ফল এবং শাকসবজির হস্তান্তরকরণ সর্বদাই একটা সমস্যা। সীমিত ব্যবস্থাপনার মধ্যেও প্রশিক্ষণ প্রদান ও কমিউনিটি ক্যানিং সুবিধাসহ ২৪টি ফল প্রক্রিয়াকরণ কেন্দ্র সর্বসাধারণের ব্যবহারযোগ্যরূপে বিদ্যমান আছে। এ ছাড়াও ১টি কেন্দ্র কালিয়াগঞ্জ বাজার সমিতি পরিচালনা করছে।

যদিও রাজ্যে কৃষিপণ্যের সুদক্ষ এবং সুসংবদ্ধ বিপণন পদ্ধতি প্রতিষ্ঠা করতে আমাদের দীর্ঘ পথ অতিক্রম করতে হবে, তবু আনন্দের সঙ্গে আপনাদের জানাচ্ছি সুসংবদ্ধ বিপণন পদ্ধতির পরিকাঠামোর সুবাদে কৃষিপণ্যের বাজারে উৎসাহব্যঞ্জক সুফল পেতে শুরু হয়েছে। রাজ্যের ১৯৯৬-এর পাটের বাজারে ভারতীয় পাট নিগমের (জে সি আই) সক্রিয় ভূমিকা না দেখা গেলেও পাটচাষিরা পাটের দাম এবার ভালই পেয়েছেন। আলুর ক্ষেত্রেও এবার চাষির স্বার্থে আলুর পরিপোষক মূল্য ঘোষণা বা সরকারি স্তরে আলু কেনা ইত্যাদি ব্যাপারে সরকারের হস্তক্ষেপ প্রয়োজন হয়নি। আলুর মরসুমে আমাদের চাষিরা লাভজনক মূল্যই পেয়েছেন। সব্জি চাষিরা কৃষিপণ্যের বিক্রয়মূল্যে খুশি হয়েছেন।

এ কথা অনস্বীকার্য যে কৃষিপণ্যের উচ্চমূল্য সাধারণ মানুষকে বিষম কষ্টে ফেলে। গুদামজাতকরণই কিন্তু এর একমাত্র কারণ নয়। চাহিদার তুলনায় জোগানের অভাব, সাধারণ অত্যাবশ্যকীয় দ্রব্যমূল্যের ঊর্ধ্বগতি এবং মূল্যের পরস্পর সম্পর্ক এই অবস্থার জন্য অনেকটা দায়ী। লাভদায়ক মূল্যের আশায় এবং পচন রোধার্থে আলুচাষিরা আলু হিমঘরে রাখেন। চাষির হিমঘরে আলু রাখার প্রবণতাকে অগ্রাহ্য করা যায় না। আমার বিশ্বাস ভোগকারির স্বার্থে বাজার নিয়ন্ত্রণের অন্যান্য ব্যবস্থাগুলির তুলনায় পণ্য উৎপাদনের গুরুত্ব আরও বেশি।

**বাজার নিয়ন্ত্রণ :**

কৃষিজাত পণ্য বিপণন নিয়ন্ত্রণ আইন, ১৯৭২ অনুসারে, বর্তমান বাজার ব্যবস্থার যথাযথ সংস্কারসাধন এবং বাজার ও হাটগুলির উন্নয়ন সাধনের প্রচেষ্টা চালানো হচ্ছে।

বাজার নিয়ন্ত্রণ কর্মসূচির সার্থক রূপায়ণের প্রধান অন্তরায়গুলি এরূপ :

(ক) নিয়ন্ত্রিত বাজার এলাকার বাজার-হাটের মালিকানা বিভিন্ন ব্যক্তি ও সংস্থার হেফাজাতে থাকার দরুন পরিচালনার নিয়মবিধি বিভিন্ন রকম।

(খ) কৃষক ও বাজার ব্যবহারকারিদের ক্রয়-বিক্রয়ের সুবিধার্থে নতুন বাজার-হাট নির্মাণের জন্য উপযুক্ত জমির অভাব।

(গ) ১৮৯৪-এর আইন ১-এর অধীন জটিল জমি গ্রহণ পদ্ধতি।

(ঘ) প্রায়শ ব্যবসায়ি বা কারবারিগণ কর্তৃক বিভিন্ন অজুহাতে আদালতে বিভিন্ন মামলা দায়ের।

রাজ্য সরকার ফেব্রুয়ারি, ১৯৯৭ পর্যন্ত ৪৭টি নিয়ন্ত্রিত বাজার সমিতি সংগঠিত করেছে। তার মধ্যে ১০৪টি পাইকারি বাজার ও ২০০৭টি গ্রামীন প্রাথমিক বাজার রয়েছে। আরও বলা যেতে পারে যে, অধিকাংশ বাজারে এবং হাটে ক্রয়-বিক্রয়ের সুবিধার্থে পর্যাপ্ত জায়গা, ছাউনি, স্বাস্থ্য ও নিষ্কাশন ব্যবস্থা, পথ প্রভৃতির অনুকূল ব্যবস্থা নেই। এমনকি কিছু কিছু বাজারে নিজস্ব জায়গা না থাকায় পার্শ্ববর্তী রাস্তার উপর বেচাকেনা করার ফলে যানবাহন চলাচলের অসুবিধা এবং বিপদের ঝুঁকি থাকে।

আমি আনন্দের সঙ্গে জানাচ্ছি যে, এই সমস্ত বাধা সত্ত্বেও কিছু নির্বাচিত বাজার সমিতি নিজ নিজ এলাকায় প্রয়োজনীয় পরিকাঠামো উন্নয়নের কাজ গ্রহণ করেছে। এগুলির মধ্যে রয়েছে বাজার-খামার সংযোগকারি রাস্তা, সেতু-কালভার্ট নির্মাণ, পানীয় জলের নলকূপ খনন ও বাজার ব্যবহারকারিদের বিশ্রামের জন্য ছাউনি। এ পর্যন্ত করিমপুর, চন্দ্রকোণা, বেথুয়াডহরি, ঝাঁকড়া, কাশিমবাজার, পাণ্ডুয়া, চাঁপাডাঙ্গা, কালনা, তমলুক, শাসমি, ইংলিশবাজার, ইসলামপুর, ধূপগুড়ি, কাটোয়া, আলিপুরদুয়ার ও শিলিগুড়ি নিয়ন্ত্রিত বাজার সমিতি উন্নয়নমূলক কাজে প্রায় ৩,৬৭,০০,০০০ টাকা খরচ করেছে।

বিগত কয়েক বছরে কৃষিজ বিপণনের উন্নতিবিধানে সাধারণ মানুষের অংশগ্রহণ বিশেষ লক্ষ্যণীয়। কৃষিজ বিপণনের ক্ষেত্রে সরকারি প্রয়াস মানুষকে উৎসাহিত করেছে। এইরূপ অনুকূল অবস্থা চাষি, ব্যবসায়ী ও অন্যদের মধ্যে আশার সঞ্চার করেছে। নিয়ন্ত্রিত বাজার সমিতি এই আশার প্রতিমূর্তি।

এই আশা বাস্তবায়িত করার লক্ষ্যে নিয়ন্ত্রিত বাজার সমিতিগুলিকে পরিকল্পগত ও ফলপ্রদ উপায়ে পুনর্গঠন করা প্রয়োজন। আইনের ধারা অনুসারে জনপ্রতিনিধিদের সমিতিভুক্ত করে বাজার সমিতি পুনর্গঠন করার সিদ্ধান্ত নেওয়া হয়েছে। কাটোয়া মার্কেট কমিটিকে ইতিমধ্যে পুনর্গঠিত করা হয়েছে। স্থানীয় পরিস্থিতি সযত্নে পরীক্ষা করার পর কৃষিজ বিপণনের উন্নতি বিধানের স্বার্থে বাজার সমিতি উপযুক্ত কর্মপন্থা অবলম্বন করার সুপারিশ করবে।

**গ্রামীণ ও প্রাথমিক বাজারের উন্নয়ন**

(ক) বর্তমানে পশ্চিমবঙ্গে ২৯০০টি বৃহৎ ও ক্ষুদ্র গ্রামীণ ও প্রাথমিক বাজার আছে। এগুলির মধ্যে প্রায় ২০০০টি হাট-বাজার বাজার নিয়ন্ত্রণ কর্মসূচির আওতাভুক্ত। এই হাটগুলির মালিকানাই এদের উন্নতির অন্তরায় হয়ে

দাঁড়িয়েছে। এই হাটগুলির মাত্র ১৩২টির কর্তৃত্ব বিভিন্ন নিয়ন্ত্রিত বাজার সমিতি কর্তৃক গৃহীত হয়েছে। উক্ত হাটগুলির পরিকাঠামো উন্নয়নের লক্ষ্যে বাজার সমিতিগুলি অর্জিত তহবিল থেকে অর্থ ব্যয়ে ছাউনি, যোগাযোগের রাস্তা, পানীয় জল ও অন্য সুযোগ-সুবিধার ব্যবস্থা করেছে। অধিকাংশ গ্রামীণ বাজারগুলিই ব্যক্তি মালিকানাধীন। এই সব মালিকেরা বাজার ব্যবহারকারিদের কাছ থেকে ভাড়া ও অন্য ফি বাবদ অর্থ আদায় করা সত্ত্বেও বাজারের পরিকাঠামোগত পরিবর্তনসাধন অথবা অন্য উন্নয়নকার্যে কোনও অর্থ ব্যয় করে না।

(খ) বাজার নিয়ন্ত্রণ আইন অনুসারে এই সব ব্যক্তি মালিকানাধীন বাজারগুলিতে 'অনুজ্ঞাপত্র প্রদান' নিয়ম বাধ্যতামূলকভাবে চালু করার চিন্তাভাবনা চলছে। এর ফলে অনুজ্ঞাপ্রাপ্ত বাজারের মালিক তার আয় থেকে বাজারের উন্নয়নসাধনের লক্ষ্যে প্রায়োজনীয় ব্যবস্থাদি গ্রহণ করতে বাধ্য হবে। আশা করব মাননীয় সদস্যরা এ ব্যাপারে আমার সঙ্গে একমত হবেন।

(গ) পূর্বেই উল্লেখ করেছি যে, নিয়ন্ত্রিত বাজার সমিতিগুলি কৃষিপণ্যের বাজার গ্রামীণ প্রাথমিক বাজারগুলির উন্নয়ন এবং অন্যান্য সুবিধা-সুযোগের ব্যবস্থাদি নিজ নিজ অর্থ ব্যয়ে করে থাকে। পশ্চিমবঙ্গ কৃষিজ পণ্য বিপণন (নিয়ন্ত্রিত) আইন ১৯৭২-এ বর্ণিত 'বাজার ফি' হিসাবে উক্ত তহবিল সংগৃহীত হয়। আইনানুযায়ী এই সব ফি সেই সব ব্যবসায়ীর নিকট থেকে সংগ্রহ করা হয় যারা পুনরায় বিক্রয় করার জন্য উক্ত পণ্য ক্রয় করে থাকেন। কৃষিপণ্য বিক্রয়কারী উৎপাদকের কাছ থেকে কোনওরূপ ফি আদায় করা হয় না। ফি প্রদান সুনিশ্চিত করতে ও বাজার ফি কৌশলে পরিহার করার প্রচেষ্টা ব্যাহত করতে বিভিন্ন বাজার সমিতিগুলি রাস্তার পাশে 'চেকপোস্ট' স্থাপন করেছে। আমি মাননীয় সদস্যবৃন্দকে নিশ্চিতরূপে জানাই যে, উৎপাদকের কাছ থেকে বাজার অথবা চেকপোস্ট কর্তৃক কোনওরূপ 'বাজার ফি' আদায় করা হয় না। চেকপোস্টে সংগৃহীত অর্থ ওই এলাকার উন্নয়নের জন। ব্যয় করা হয়। এ প্রসঙ্গে মাননীয় সদস্যদের সহযোগিতা কামনা করি।

**রাজ্য বিপণন পর্ষদ**

পশ্চিমবঙ্গ কৃষিজ বিপণন (নিয়ন্ত্রণ) আইন, ১৯৭২ অনুসারে স্থাপতি রাজ্য বিপণন পর্ষদ কর্তৃক উন্নত কৃষিজ পণ্য বিপণন ব্যবস্থার স্বার্থে প্রয়োজনীয় পরিকাঠামো উন্নয়নের চেষ্টা চালাচ্ছে। পর্ষদের তত্ত্বাবধানে নিয়ন্ত্রিত বাজার সমিতিগুলি 'বাজার ফি' বাবদ সংগৃহীত অর্থব্যয়ে সংযোগকারী রাস্তা, দোকান সমেত গুদামঘর, ছাউনি, প্লাটফর্ম, পানীয় জল নিষ্কাশনের ব্যবস্থা, বিদ্যুৎ, কালভার্ট ও সেতু নির্মাণের মতো উন্নয়নমূলক কাজ চালিয়ে যাচ্ছে। পর্ষদের দায়িত্ব ও কর্মভারও বহুগুণে বৃদ্ধি পেয়েছে।

**আলুর উৎপাদন ও হিমঘর**

(ক) পশ্চিমবঙ্গের আলুর উৎপাদন প্রায় ৬২ লক্ষ মেট্রিক টনে পৌছেছে। এ বছর উৎপাদন আরও বেশি বলে আশা করা হচ্ছে। পক্ষান্তরে হিমঘরের ধারণক্ষমতা ২৭ লক্ষ টন। আরও ১২টি নতুন হিমঘর এবং ১৬টি হিমঘরের সম্প্রসারণের জন্য অনুমতি দেওয়া হয়েছে। নির্মিত হলে আরও ২.৮৯ লক্ষ টন ধারণ ক্ষমতা বাড়ার সম্ভাবনা আছে। এই কারণে উৎপাদন ও হিমঘরের ধারণ ক্ষমতার ব্যবধান বিশেষ লক্ষ্যণীয়। যেহেতু ফেব্রুয়ারি-মার্চ মাসে আলু তোলা হয় এবং নভেম্বর-ডিসেম্বর পর্যন্ত তা জোগান দেওয়া হয়, সেহেতু হিমঘরের ধারণক্ষমতা যথেষ্ট পরিমাণে বৃদ্ধি করা প্রয়োজন। আলুচাষীরা তাদের ঈপ্সিতমতো উৎপাদিত আলু হিমঘরে রাখার জন্য পর্যাপ্ত জায়গা পাচ্ছেন না। হিমঘর শিল্প সম্প্রসারণের লক্ষ্যে আমার দপ্তর প্রয়োজনীয় ব্যবস্থাদি গ্রহণ করার সর্বাত্মক প্রচেষ্টা চালাচ্ছে যাতে কমপক্ষে উৎপাদিত আলুর ৭০ শতাংশ হিমঘরে রাখার লক্ষ্যে পৌছানো যায়। উত্তরবঙ্গে আলু উৎপাদনকারী জেলাগুলিতে হিমঘর স্থাপনে বিশেষ উৎসাহ দেওয়া হবে।

**হিমঘরে পূর্বাহ্নে স্থান সংগ্রহ করার সমস্যা**

সংগৃহীত ফসলের পরিমাণ কোনও বছরে অধিক হলে আলু চাষীরা উৎপাদিত আলুর জন্য হিমঘরে স্থান সংগ্রহ করতে বিবিধ সমস্যার সম্মুখীন হয়। চলতি বছরে আলু উৎপাদনকারী জেলাগুলিতে অবস্থিত সীমিত হিমঘরের উপর প্রচন্ড চাপ সৃষ্টি হয়। জেলার হিমঘরের ধারণ ক্ষমতার ৭৫ শতাংশ স্থান সংশ্লিষ্ট পঞ্চায়েত কর্তৃক স্থানীয় আলু চাষীদের মধ্যে বন্টিত হয়। কতকগুলি জেলা থেকে এ খবরও পাওয়া গেছে যে, হিমঘরে আলু রাখার উপযুক্ত জায়গার অভাবে বিশৃঙ্খলা সৃষ্টি হয়েছিল। হিমঘরে উপযুক্ত স্থান না থাকার ফলে সৃষ্ট পরিস্থিতি মোকাবিলা করার লক্ষ্যে এবং আলুচাষীদের জন্য আলু রাখার স্থান নিশ্চিত করার স্বার্থে আমি চাষীদের মধ্যে 'আলু কার্ড' বন্টন করার সম্ভাবনা নিয়ে চিন্তাভাবনা করছি। ইতিমধ্যে কৃষিবিভাগের সাহায্যে আলু চাষ ও চাষী সম্পর্কে সমীক্ষার কাজ শুরু হয়েছে। নদীয়া ও পশ্চিম দিনাজপুর জেলায় হিমঘর থাকা সত্ত্বেও একান্ত প্রচেষ্টা করেও চালু করা যায়নি।

আলু উৎপাদনকারী জেলাগুলিতে যাতে চাষীরা উৎপাদিত আলুর ন্যায্য মূল্য পেতে পারে সেই লক্ষ্যে আমি নিয়ন্ত্রিত বাজার সমিতির সহায়তায় 'বন্ধকি লগ্নি' চালু করার সিদ্ধান্ত গ্রহণ করেছি। এই পরিকল্পনার অধীনে আলুচাষীরা হিমঘরে বন্ধক রাখা আলুর মূল্যের উপর ৭৫ শতাংশ অস্থায়ী নগদ টাকা পাবেন। এই পরিকল্পনা উভয় উদ্দেশ্যের উপযোগী হবে—একদিকে চাষীদের আলুর লাভজনক মূল্য এবং অন্যদিকে হিমঘর থেকে আলু বের করে মূল্যের উর্ধ্বগতি রোধ করা।

হিমঘর-সংক্রান্ত বিষয়গুলি, বিশেষভাবে হিমঘরে আলু পচে যাওয়ার কারণ খতিয়ে দেখতে বিশেষজ্ঞ কমিটি গঠন করা হয়েছে। কমিটির কাজ চলছে। আশা করছি শীঘ্রই রিপোর্ট পাওয়া যাবে। হিমঘরে মজুত অবস্থায় আলু ঠিকমতো রাখা হচ্ছে কিনা দেখার জন্য একটি টাস্ক ফোর্স গঠন করার সিদ্ধান্ত নিয়েছি।

আলু পচে গেলে ইন্স্যুরেন্সের থেকে ক্ষতিপূরণ যাতে চাষীর হাতে পৌঁছায় তার জন্য সর্বাত্মক প্রচেষ্টা চালাচ্ছি।

**গুদামঘর ও বন্ধকি লগ্নির পরিকল্পনা**

এ রাজ্যে নির্বাচিত কিছু বাজার সমিতি 'বন্ধকি লগ্নি' পরিকল্পনা চালু করেছে, এদের মধ্যে রয়েছে—ইসলামপুর, ধুপগুড়ি, শামসী, করিমপুর, কালনা ও বেথুয়াডহরী নিয়ন্ত্রিত বাজার সমিতি, ১৯৯৭-৯৮ সালে আরও কিছু নিয়ন্ত্রিত বাজারে এই পরিকল্পনা চালু করার ব্যবস্থাদি নিচ্ছে। ফসল তোলার অব্যবহিত পরে বাজারে অতিরিক্ত জোগানের ফলে মূল্য হ্রাসের প্রবণতা দেখা যায়। চাষীরা তাদের পারিবারিক প্রয়োজন অথবা ঋণ পরিশোধার্থে কৃষিপণ্য অত্যধিক কম মুল্যে বিক্রি করে থাকেন। এই পরিকল্পনার অধীনে ক্ষুদ্র চাষীরা কৃষিপণ্য বন্ধক রেখে স্বল্প ঋণ পেয়ে থাকেন। পরবর্তীকালে কৃষিপণ্য তারা ন্যায্য মূল্যে বিক্রি করতে পারেন। নিয়ন্ত্রিত বাজার সমিতি কৃষিপণ্যের মূল্যের ৭৫ শতাংশ অগ্রিম দিয়ে থাকে। অগ্রিমের সর্বাধিক পরিমাণ ৫,০০০ টাকা।

**খামার পর্যায়ে শস্যগোলা তৈরি**

গুদামজাতকরণে উপযুক্ত ব্যবস্থার অভাবে চাষীরা ক্ষতিগ্রস্ত হয়। গুদামজাতকরণজনিত ক্ষতি হ্রাস করার লক্ষ্যে বিপণন দপ্তর ফলপ্রদ মজুতকরণের ব্যবস্থাদি অবলম্বন করেছে। খামার পর্যায়ে মজুতকরণ ব্যবস্থার উন্নতিকল্পে, ভারত সরকারের খাদ্য দপ্তরে 'শস্য সঞ্চয় প্রচার অভিযান' প্রণীত পাঁচ প্রকারের শস্যগোলা চাষীদের দেওয়ার জন্য নিম্নরূপ ব্যবস্থা আছে।

(ক) ইটের শস্যগোলা—সেগুলির প্রত্যেকটির ধারণক্ষমতা ২.০০ মেট্রিক টন অথবা ৪.০০ মেট্রিক টন।

(খ) উন্মুক্ত স্থানে অবস্থিত চ্যাপ্টা তলদেশযুক্ত শস্যগোলা—সেগুলির প্রত্যেকটির ধারণক্ষমতা ২.৬০ মেট্রিক টন অথবা ৩.২০ মেট্রিক টন।

(গ) উন্মুক্ত স্থানে অবস্থিত চোঙ্গা তলদেশযুক্ত শস্যগোলা—যার প্রত্যেকটির ধারণক্ষমতা ২.৬৫ মেট্রিক টন অথবা ৩.১০ মেট্রিক টন।

(ঘ) পাহাড়ি এলাকার জন্য ০.২৫ মেট্রিক টন অথবা ০.৭৫ মেট্রিক টন ধারণ ক্ষমতাসম্পন্ন কাষ্ঠনির্মিত শস্যগোলা।

(ঙ) টিম্বার বা দারুকাষ্ঠ নির্মিত ০.৫০ মেট্রিক টন ধারণক্ষমতাসম্পন্ন শস্যগোলা।

এ ব্যাপারে চাষীদের কাছ থেকে প্রয়োজনীয় সাড়া পাওয়া গেছে। ১৯৯৬-৯৭ সাল পর্যন্ত ৩,৪৪৪ মেট্রিক টন ধারণ ক্ষমতা সম্পন্ন শস্যগোলা ১,৭২২টি—খামার চত্বরে তৈরি হয়েছে। গড়ে প্রতিটি শস্যগোলার ধারণক্ষমতা ২ মেট্রিক টন। ১৯৯৭-৯৮ সালে প্রকল্পটি চালু থাকবে।

**খামার, বাজার, কালভার্ট ও সড়ক উন্নয়ন**

খামার থেকে বাজারে কৃষিপণ্যের চলাচলের সুবিধার্থে রাজ্য সরকার বাজার সংযোগকারী (সড়ক) রাস্তার উন্নয়ন ও রক্ষণাবেক্ষণ কর্মসূচির প্রবর্তন করেছে। কর্মসূচিটি উৎপাদক কারবারী ও অন্যান্য লোকজনের পক্ষেও শুভপ্রদ। স্বভাবতই এই কর্মসূচির জন্য ব্যয় বরাদ্দের চাহিদা স্বতস্ফূর্ত কিন্তু তহবিল সংকট হেতু জেলাগুলির চাহিদা পূরণ করা সম্ভব হয়ে ওঠে না। এ পর্যন্ত কালভার্ট, সড়ক এবং সুই ও শ্রীমতী নদীর উপর নির্মিত সেতুগলি সমেত ৩,০০০ কি.মি. দীর্ঘ ৪৭৩টি বাজার সংযোগকারী রাস্তার উন্নয়নকার্য সমাধা হয়েছে। এ ছাড়া বাঁশবেড়িয়া ভৈরব নদীর উপর নির্মিত সেতুসহ ৫০টি বাজার সংযোগকারী সড়কের উন্নয়নকার্য সংশ্লিষ্ট বাজার সমিতির অর্থে সম্পন্ন হয়েছে।

**উন্নতমানের গো-যান, সাইকেল রিক্সা ভ্যান**

উৎপন্ন ফসল মাঠ থেকে খামার বাড়ি এবং সেখান থেকে গ্রামীণ বাজারে কেনাবেচার জন্য নিয়ে যাওয়ার স্বার্থে উন্নতমানের গো-যান, ভ্যান-রিক্সা একান্ত প্রয়োজন কেননা এটিই উৎপাদনকারীর নিকট পরিবহনের একমাত্র উপায়। আমার দপ্তর কর্তৃক গৃহীত এক প্রকল্পের মাধ্যমে উন্নতমানের গো-যান ও ভ্যান-রিকসা ভরতুকি (সরকারি আর্থিক সাহায্যে) দিয়ে বিলি করা হয়। এ পর্যন্ত ১,৫৬৬টি উন্নতমানের গো-যান এবং ৫০০টি ভ্যান-রিকসা বিলি করা হয়েছে। যেহেতু এই পরিকল্পনা গ্রামীণ পরিবহন ব্যবস্থার সহায়ক ও সেই অঞ্চলে জনপ্রিয়, আমি ১৯৯৭-৯৮ সালেও প্রকল্প চালু রাখার ইচ্ছা প্রকাশ করি।

**পাটের পর্যায়করণের উদ্দেশ্যে প্রশিক্ষণ**

পাট যেহেতু অর্থকরি ফসল, খামার পর্যায়ে পাটের পর্যায়করণের জন্য পাট চাষীদের বিশেষ করে সচেতন করে তোলার প্রয়োজন আছে। উপযুক্ত পর্যায়করণই পাটের ন্যায্য মূল্য আনতে সক্ষম। আমার দপ্তর কর্তৃক স্থাপিত ৯টি পর্যায়করণ কেন্দ্র ভারতীয় মান নির্ধারক সংস্থার নির্দেশাবলী অনুসারে চাষীদের পাটের স্তরবিভাগ সম্পর্কে ব্যবহারিক প্রশিক্ষণ প্রদান করে।

শিবির সংগঠনের মাধ্যমে সাধারণ ও তফসিলি জাতির অন্তর্ভুক্ত পাট চাষীদের পাটের পর্যায়করণ ও গুণগত উৎকর্ষতার ব্যাপারে নিবিড় প্রশিক্ষণের পরিকল্পনা নেওয়া হয়েছে। এ ব্যাপারে অসাধারণ সাড়া পাওয়া গেছে।

১৯৯৬-৯৭ সালে ১,৫০০ পাট চাষীকে প্রশিক্ষণ দেওয়া হয়েছে। এই কর্মসূচি '৯৭-৯৮ সালেও বহাল থাকবে।

**ফল ও সবজি সংরক্ষণ**

পুষ্টির কথা বিবেচনা করলে, ফল ও সবজি বিশেষ গুরুত্বপূর্ণ। আম, আনারস, পেয়ারা ও টমাটো প্রভৃতি খাদ্য প্রাণসমৃদ্ধ ফল ও সবজির উৎপাদন পশ্চিমবঙ্গে কম নয়। বছরের

নির্দিষ্ট সময়ে যা ঋতুকালীন উদ্বৃত্ত হয় এবং উপযুক্তভাবে ব্যবহার, মজুতকরণ, বিলি ও কেনাবেচার অভাবে অধিকাংশই নষ্ট হওয়ার সম্ভাবনা থাকে।

এই বিশাল জাতীয় ক্ষতি অপেক্ষাকৃতভাবে কমাতে এবং ঋতুকালীন উদ্বৃত্ত ভোগকারীর স্বার্থে কাজে লাগাতে উৎপাদনকারীদের ফল ও সবজি সংরক্ষণের কৌশল সম্পর্কে সচেতন করার জন্য এই দপ্তর ব্যাপক ব্যবস্থা গ্রহণ করেছে।

এই লক্ষ্যে ২৪টি প্রশিক্ষণ তথা উৎপাদন এবং কমিউনিটি ক্যানিং সেন্টার কৃষিজ বিপণন অধিকার কর্তৃক পরিচালিত হচ্ছে। কালিয়াগঞ্জ নিয়ন্ত্রিত বাজার সমিতি কর্তৃক পরিচালিত রায়গঞ্জ প্রশিক্ষণ কেন্দ্রটি-এর অন্তর্ভুক্ত।

(১) ঋতুকালীন ফল ও সবজির প্রক্রিয়াজাতকরণ এবং সংরক্ষণ সম্পর্কে মহিলা ও গৃহকর্ত্রীদের প্রশিক্ষণ প্রদান প্রতি বছর বেশি প্রশিক্ষণার্থী এই সুযোগ গ্রহণ করে থাকে।

(২) এই কেন্দ্রগুলির মাধ্যমে প্রদেয় কমিউনিটি ক্যানিং সুবিধা-সুযোগ আর একটি জয়প্রিয় সেবা। প্রতি বছর বিশ হাজারেরও বেশি ব্যক্তি ফল ও সবজি সংরক্ষণের প্রশিক্ষণ এই কেন্দ্রগুলি হতে সুবিধা গ্রহণ করে।

(৩) এইসব কেন্দ্রে পরীক্ষামূলক উৎপাদন লোকেদের প্রক্রিয়াজত ফল ও সবজি ন্যায্য মূল্যে পেতে সাহায্য করে। এতে প্রক্রিয়াজাত ফল ও সবজি কেনার অভ্যাসও জন্মায়।

(৪) এইসব কেন্দ্রগুলির দ্বারা সংগঠিত প্রদর্শনী, মেলা ও ব্যবহারিক শিক্ষা সংরক্ষণের ভাবনা গ্রামের মানুষের মধ্যে ব্যাপকভাবে প্রচার করতে সাহায্য করে। এইসব প্রচারাভিযানের ফলে গ্রাম-গঞ্জের মানুষ ফল ও সবজি প্রক্রিয়াজাত করতে আগ্রহী হয় এবং প্রক্রিয়াজাত ফল ও সবজি সারা বছর ধরে ঘরে ব্যবহার করেন।

এ ছাড়া, ফল ও সবজি উৎপাদনকারীর স্বার্থরক্ষার্থে উৎপাদন কেন্দ্রগুলিতে ফল ও সবজি সংরক্ষণ কেন্দ্র স্থাপন করার ব্যবস্থাদি নেওয়া হয়েছে। কোচবিহার জেলার হলদি-বাড়িতে টমাটোর সম্পূর্ণ ও আধা-প্রক্রিয়াজাতকরণের জন্য একটি কেন্দ্র, আমের প্রক্রিয়াজাতকরণের জন্য অন্য দুটি কেন্দ্র যথাক্রমে মালদা ও কাশিমবাজারে খোলার প্রস্তাব বিবেচনাধীন আছে। ইংলিশবাজার ও কাশিমবাজার নিয়ন্ত্রিত বাজার সমিতি এই পরিকল্পনা রূপায়ণের চেষ্টা করছে।এইসব কেন্দ্রগুলি চালু হলে পচনশীল খাদ্যবস্তুর বিপণন বিরাট সাফল্য লাভ করবে।

প্রক্রিয়াজাতকরণ ও সংরক্ষণ ক্ষেত্রে মহিলা ও গৃহস্থীদের স্বনিয়োজিত করার লক্ষ্যে আমার দপ্তর ৮টি কমিউনিটি ক্যানিং কেন্দ্র প্রাক্তন প্রশিক্ষাণার্থী দ্বারা পরিচালনা করছে। চলতি বছরে এ জাতীয় আরও ৪টি কেন্দ্র যথাক্রমে ধূপগুড়ি, শিবপুর, হাবড়া ও বেথুয়াডহরিতে খোলার পরিকল্পনা আছে। এই প্রস্তাব সরকারের বিবেচনাধীন আছে।

**কৃষিপণ্যের গুণমান নিয়ন্ত্রণ**

উন্নতমানের দ্রব্যের বিপণন নিশ্চিত করাই এই প্রকল্পের লক্ষ্য। এর ফলে উৎপাদনকারীর ন্যায্য মূল্য ও ভোগকারীর উৎকর্ষ দ্রব্য উভয়ই সুনিশ্চিত হয়। এ কথা ভেবেই কৃষিজ পণ্য (মান এবং চিহ্নিতকরণ) আইন, ১৯৩৭-এর কৃষিপণ্য দ্রব্যের মান নির্ধারণ এখনও চালু আছে। এটি স্বেচ্ছা আইন। এই আইনের অনুবিধি অনুসারে শ্রেণীবিন্যস্ত উৎপন্ন দ্রব্যকে আগমার্ক দ্রব্য বলে। আগমার্ককে জনপ্রিয় করে তুলতে আমার দপ্তর তিনটি গুণমান নির্ণয়াকারী পরীক্ষাগার স্থাপন করেছে। এই পরীক্ষাগারগুলিতে ক্ষুদ্র চাষীদের উৎপাদিত তেল, ঘি, মধু, মশলাপাতির গুণাগুণ পরীক্ষা করা হয়।

**বাজার সংবাদ**

উপযুক্ত পরিকল্পনা এবং সঠিক বিপণন কৌশল অবলম্বন করার জন্য বাজার সংবাদ সরবরাহ পদ্ধতি যথেষ্ট কার্যকর হয়েছে। বাজারের অবস্থা এবং বিভিন্ন গুরুত্বপূর্ণ কৃষিপণ্যের মূল্য উৎপাদনকারীর অবগতির স্বার্থে উপযুক্ত সম্প্রচার প্রণালী অপরিহার্য। কলকাতাসহ বিভিন্ন উপ-বাজার এবং প্রান্তিক বাজারগুলি থেকে সংবাদ সংগ্রহ করার। দায়িত্ব অর্পিত হয়েছে কৃষি বিপণন দপ্তরের অধীন ১০০টি সংবাদ সরবরাহ কেন্দ্রের উপর। এইভাবে সংগৃহীত তথ্য বিভিন্ন প্রচারমাধ্যমে যেমন আকাশবাণী (কলকাতা, শিলিগুড়ি) দৈনিক, সাপ্তাহিক, মাসিক ইস্তাহারে প্রচার হয়। আমার দপ্তর কৃষিপণ্যের দর হাসপাতাল, জেল প্রভৃতি বিভিন্ন প্রতিষ্ঠানগত ক্রেতার নিকট পৌঁছে দেয়। এ ছাড়াও এসব সংগৃহীত তথ্য রিজার্ভ ব্যাঙ্ক ও অন্যান্য ব্যাঙ্ক, রেল ও সামরিক বিভাগে সরবরাহ করা হয়। এইসব কেন্দ্রগুলিকে আরও উন্নত যোগাযোগ ও তথ্য সংগ্রহ-সংক্রান্ত সুবিধা-সুয়োগ প্রদানকারী উপকরণাদি দ্বারা সজ্জিত করার পরিকল্পনা বিবেচনাধীন আছে।

ন্যাশনাল ইনফরমেটিক্স সেন্টার-এর মাধ্যমে বিভিন্ন জেলা ও দিল্লির সঙ্গে যোগাযোগ স্থাপন করা হয়েছে।

(ক) পশ্চিমবঙ্গ হিমঘর (অনুমতি প্রদান ও নিয়ন্ত্রণ) আইন, ১৯৬৬-এর অধীনে জানুয়ারি, ১৯৯৭ পর্যন্ত ২৮০টি চালু লাইসেন্সপ্রাপ্ত হিমঘর রয়েছে সেগুলির ধারণক্ষমতা ২৭ লাখ টন।

(খ) 'পশ্চিমবঙ্গ পণ্যগার আইন, ১৯৬৩'-এর আওতায় ১৯৯৭ সালের জানুয়ারি পর্যন্ত রাজ্যের এলাকায় অবস্থিত রাজ্য এবং কেন্দ্রীয় পণ্যাগার নিগমের অধীনে ১২২টি পণ্যাগারকে অনুমতিপত্র প্রদান করা হয়েছে। পণ্যাগারগুলির ধারণক্ষমতা ৮,২১,৪৮৩ মেট্রিক টন।

(গ) 'পাট' (অনুমতি প্রদান এবং নিয়ন্ত্রণ) আদেশ, ১৯৬১-এর অধীনে কৃষি বিপণন অধিকার শুরু থেকেই পাট উৎপাদক জেলাগুলিতে মহকুমা শাসকের সঙ্গে সঙ্গে কলকাতা পৌরসভা এলাকাতে 'জুট লাইসেন্সিং' অথরিটি হিসাবে

কাজ করে চলেছে। এ পর্যন্ত ১,৩০০ অনুজ্ঞাপত্র এই আদেশের বলে মঞ্জুর করা হয়েছে।

**বিপণন আধিকারিক এবং অন্যান্যদের প্রশিক্ষণ**

ভারত সরকার ও নিয়ন্ত্রিত বাজার সমিতির অর্থসাহায্যে রাজ্যস্তরে কৃষিজ পণ্যের বিপণনে প্রশিক্ষণ ও গবেষণার জন্য জননায়ক হেমন্তকুমার বসু প্রশিক্ষণ এবং গবেষণা কেন্দ্র নামে একটি আবাসিক প্রশিক্ষণ কেন্দ্র শেওড়াফুলিতে খোলার প্রস্তাব বিবেচনাধীন রয়েছে।

কৃষিজ বিপণনের সার্বিক উন্নয়নের লক্ষ্যে এই কেন্দ্র কৃষিজ বিপণন অধিকারের আধিকারিক, কর্মচারী ও নিয়ন্ত্রিত বাজার সমিতির কর্মচারী ও সদস্যদের জন্য উপযুক্ত প্রশিক্ষণের সুযোগসুবিধা সুনিশ্চিত করবে। হিমঘরের ব্যবস্থাপনা ও ক্রিয়াপদ্ধতিও এই প্রশিক্ষণের অপরিহার্য অঙ্গ হিসাবে স্থান পাবে।

**কৃষিজ বিপণন সম্প্রসারণ, তথ্য ও জনসংযোগ**

(ক) রাজ্যের চাষী, ব্যবসায়ী, জনপ্রতিনিধিদের তাদের দায়িত্ব সম্বন্ধে সচেতন করতে নিয়ন্ত্রিত বাজার সমিতির অন্তর্ভুক্ত প্রদান এবং উপ-বাজার পর্যায়ে সারা রাজ্যে বাজার নিয়ন্ত্রণের উপর অনেকগুলি একদিনের সম্প্রসারণ কর্মসূচি পালিত হয়। বাজার নিয়ন্ত্রণের উদ্দেশ্যেও প্রাসঙ্গিকতা ব্যাখ্যাপূর্বক মিথস্ক্রিয়ার মাধ্যমে সমস্যা সমাধানের উপায় খুঁজে বের করা হয়।

(খ) কৃষিজ বিপণন অধিকার হিমঘরের কার্যাবলীর উপর কৃষকস্তরে বেশ কিছু একদিনের কর্মশালা-তথা-প্রশিক্ষণ কর্মসূচির ব্যবস্থাও করে। এর ফলে চাষীদের মধ্যে হিমঘরের কার্যকারিতা সম্পর্কে সচেতনতা বৃদ্ধি পায়। তারা জানতে পারেন সহজে পচনশীল উদ্বৃত্ত মরশুমি পণ্যের মজুতকরণের ব্যাপারে কি ব্যবস্থা নেওয়া দরকার।

(গ) কৃষিজ বিপণনের স্বার্থে বিভিন্ন উন্নয়নমূলক পরিকল্পনা এবং কর্মসূচি জনপ্রিয় করতে রাজ্যের বিভিন্ন স্থানে সংগঠিত মেলা ও প্রদর্শনী কৃষিজ বিপণনের মূল উদ্দেশ্যকে সার্থক করে তোলে। আমার দপ্তর যে সমস্ত মেলায় অংশে নেয় তার মধ্যে কলকাতায় অনুষ্ঠিত 'নেতাজী মেলা', উত্তর ২৪-পরগানা জেলার অন্তর্গত শ্যামনগর ও মধ্যগ্রামে অনুষ্ঠিত 'সুভাষ মেলা'। তাছাড়া কৃষি ও শিল্প মেলায় অংশগ্রহণ করেছে, চান্দোল, কালিয়াগঞ্জ, মাটিগাড়া, শিলিগুড়ি এবং নেতাজী প্রদর্শনী চুঁচুড়া।

**তরাই অঞ্চলের কোচবিহার, জলপাইগুড়ি এবং শিলিগুড়ির একাংশে বিপণন পরিকাঠামো উন্নয়ন প্রকল্প**

নেদারল্যান্ড সরকারের অর্থানুকুল্যে বিগত ১৯৯৫-৯৬ সালে উত্তরবঙ্গ তরাই বাজার উন্নয়ন প্রকল্পের জন্য তৃতীয় পর্যায়ের ৩৩ লক্ষ টাকা বরাদ্দ হয়েছিল। পাটঘাট, (শিলিগুড়ি

মহকুমা) চৌরঙ্গি, গঙ্গাদেবী (জেলা জলপাইগুড়ি) বাজার উন্নয়ন এবং কোচবিহার জেলার মেখলিগঞ্জ মহকুমার হেলাপাকড়ি বাজার সংযোগকারী ৩ কি.মি. দৈর্ঘ্যবিশিষ্ট সড়ক উন্নয়ন উক্ত প্রকল্পের অন্তর্গত।

উক্ত প্রকল্পটি বতর্মান ১৯৯৭-৯৮ সালেও তরাই অঞ্চলের সঙ্গে সংযোগ স্থাপনার্থে চালু থাকবে বলে আশা করা যায়।

**কর্মচারিদের চাকুরির শর্তাবলীর উন্নতিসাধন**

কৃষিজ বিপণন উন্নয়ন কর্মসূচির সফল রূপায়ণে সকল স্তরের মানুষের সহযোগিতা একান্ত প্রয়োজন। আইনের অধীনে স্থাপিত রাজ্য বিপণন পর্ষদের কর্মচারিবৃন্দ এই উন্নয়ন কর্মসূচির স্তম্ভস্বরূপ। একথা বলা অনাবশ্যক যে কৃষিজ বিপণন উন্নয়ন কর্মসূচির ভবিষ্যত জীবন এই সকল কর্মচারীর কল্যাণের উপর নির্ভরশীল। ইতিমধ্যে এইসব কর্মচারীর কল্যাণে বেশ কয়েকটি ব্যবস্থাদি নেওয়া হয়েছে। তাদের কৃত্যক নিয়ম, আচরণবিধি ও ক্রিয়াকলাপ-সংক্রাত বই চূড়ান্ত করে প্রকাশ করা হয়েছে। নিয়ন্ত্রিত বাজার সমিতির অধীনস্থ ক্যাজুয়াল কর্মীদের চাকুরি, যাদের অনেকেই ১০ বছর বা তার অধিককাল সামান্য 'কনসলিডেটেড' মাসিক বেতনে কাজ করছিলেন, বোর্ডের অনুমোদনক্রমে নিয়ন্ত্রিত বাজার কমিটিগুলি নিয়মিত করেছে। রাতবিরেতে কর্মরত বাজার ও চেকপোস্টের কর্মচারীর জন্য ইউনিফর্ম ও অন্যান্য সুযোগসুবিধা প্রদানের ব্যবস্থা করা হয়েছে। কর্মচারী বিমা প্রকল্পের মতো সামাজিক নিরাপত্তা কল্যাণ কর্মসূচি আমার দপ্তরের বিবেচনাধীন।

**পান বিপণন ব্যবস্থার উন্নতিকরণ**

পান একটি গুরুত্বপূর্ণ অর্থকরি ফসল হওয়া সত্ত্বেও পানচাষ নানাবিধ সমস্যার সম্মুখীন। পানচাষীরা পানের উপযুক্ত দাম পান না। উপযুক্ত পরিবহনের অভাব ও অবৈজ্ঞানিক সংরক্ষণ ব্যবস্থা এর প্রধান কারণ। এই সমস্যা সমাধানের উপযুক্ত ব্যবস্থা গ্রহণের বিষয়ে আমার দপ্তর চিন্তাভাবনা করছে।

**নতুন চাষীকল্যাণ পরিকল্পনা**

১৯৯৬-৯৭ সালে বাজেট বরাদ্দ আলোচনায় আমি এক নতুন চাষীকল্যাণ পরিকল্পনা সূচনা করার প্রস্তাব রেখেছিলাম। প্রকল্পটি চূড়ান্ত করার পূর্বে এর বিভিন্ন দিক খতিয়ে দেখা হচ্ছে।

বিপণন উন্নয়ন কর্মসূচিকে সফল করার জন্য আমি মাননীয় সদস্যদের সহযোগিতা কামনা করি।

পরিশেষে আমি ব্যয়বরাদ্দ বিবেচনা এবং অনুমোদনের জন্য সভার কাছে আবেদন রাখছি।

## DEMAND No. 59

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 47,22,25,000 be granted for expenditure under Demand No. 59, Major Head : "2501—Special Programme for Rural Development", during the next financial year.

(This is inclusive of a total sum of Rs. 15,74,00,000 already voted on account)

Printed Budget Speech of Dr. Surjya Kanta Misra on Demand Nos. 59, 60, 63 & 63 laid on the Table was taken as read.

২. মাননীয় সদস্যবৃন্দ অবগত আছেন যে পশ্চিমবঙ্গে পঞ্চায়েত সংস্থাগুলি রাজ্যের রাজনৈতিক ব্যবস্থার অবিচ্ছেদ্য ও অপরিহার্য উপাদানরূপে দৃঢ় প্রতিষ্ঠা লাভ করেছে। বর্তমানে এগুলি গ্রামীণ এলাকার অর্থনৈতিক ও সামাজিক পট পরিবর্তনের গুরুত্বপূর্ণ হাতিয়ার রূপে সার্বজনীন স্বীকৃতি লাভ করেছে। ৭৩তম সংবিধান সংশোধনীর সঙ্গে সামঞ্জস্য রেখে রাজ্য পঞ্চায়েত আইনে কয়েকটি গুরুত্বপূর্ণ নয়া সংশোধনীর সুবাদে, পঞ্চায়েতগুলি বর্তমানে আরও উপযুক্তরূপে প্রতিনিধিমূলক, কর্মচঞ্চল ও সংবেদনশীল হয়ে উঠেছে এবং আগামী দিনে জনসাধারণের জীবনযাপনের মান উন্নয়নের বাড়তি দায়িত্ব পালনের জন্য প্রস্তুত হয়ে উঠেছে। ১৯৭৮ সাল থেকে শুরু করে পঞ্চায়েত সংস্থাগুলি বিভিন্ন দারিদ্র্য দূরীকরণ কর্মসূচী, স্বনিযুক্তি প্রকল্প ও সমাজকল্যাণমূলক কর্মসূচি রূপায়নের কাজে আরও বেশি করে যুক্ত হয়েছে। গ্রামীণ জীবনের সর্বতোমুখী কর্মসূচী, যেমন ভূমি সংস্কার, স্বাস্থ্য ও পরিবার কল্যাণ, ক্ষুদ্রসেচ, পানীয় জল সরবরাহ, প্রথা বর্হিভূত শিক্ষা, গণবন্টন ব্যবস্থা ইত্যাদি রূপায়ণের ক্ষেত্রে সক্রিয় ভূমিকা ছাড়াও সমাজের দুর্বলতর শ্রেণীর অবস্থার উন্নতিসাধনের উপর বিশেষ গুরুত্ব দিয়ে জনসাধারণের অর্থনৈতিক উন্নতি ও সামাজিক ন্যায়ের বহুমাত্রিক লক্ষ্যকে সামনে রেখে একটি সামগ্রিক পরিকল্পনাসহ বার্ষিক পরিকল্পনা রচনা করার ভার পঞ্চায়েতকে অর্পণ করা হয়েছে।

৩. মাননীয় সদস্যদের অনুমতি নিয়ে আমি উল্লেখ করতে চাই যে ১৯৭৮ সাল থেকে প্রতি পাঁচ বছর অন্তর সার্বিক প্রাপ্তবয়স্কের ভোটাধিকারের ভিত্তিতে নিয়মিত পঞ্চায়েত নির্বাচন এই রাজ্যকে সারা ভারতের মধ্যে অনন্য স্থানে প্রতিষ্ঠিত করেছে। নিয়মিত ব্যবধানে এই নির্বাচনী প্রক্রিয়া সাধারণ মানুষের রাজনৈতিক সচেতনতা বৃদ্ধি করার মধ্যে দিয়ে কোনও গণতান্ত্রিক ব্যবস্থার সাফল্যের পক্ষে অপরিহার্য অংশগ্রহণমূলক মনোভাবকে শক্তিশালী করে তুলেছে। পঞ্চায়েতের উপর সাধারণ মানুষের ন্যস্ত বিশ্বাস ও উদ্যমের পরিমাপ মিলবে এই নির্বাচনসমূহে তাদের নির্বাধ গণঅংশগ্রহণের ব্যাপকতার মধ্যে। প্রসঙ্গত, পঞ্চায়েত সংস্থাগুলির সমস্ত স্তরে শূন্য আসনগুলি পূরণ করার উদ্দেশ্যে রাজ্য নির্বাচন আয়োগের নিয়ন্ত্রণ ও তাদরকিতে বিগত ১৯৯৬ সালের ১লা ডিসেম্বরে একটি উপনির্বাচন অনুষ্ঠিত হয়। উল্লেখ্য যে ১৯৯৩ সালের সাধারণ নির্বাচন পরবর্তীকালে গঠিত রাজ্য নির্বাচন আয়োগ বর্তমানে পঞ্চায়েত নির্বাচনগুলি তদারকি করছে। এই নয়া বিধিব্যবস্থার অধীনে নির্বাচন ব্যবস্থার সাফল্য বিশেষভাবে উল্লেখযোগ্য। জনসাধারণের বিপুল সহযোগিতার ফলে পশ্চিমবঙ্গে পঞ্চায়েত

নিশ্চিতরূপে স্বশাসিত প্রতিষ্ঠানের আকার নিয়েছে। আর এইভাবেই রাজ্যের রাজনৈতিক-প্রশাসন ব্যবস্থায়েত নিজেদের দৃঢ়ভাবে সুপ্রতিষ্ঠিত করে তুলেছে।

৪. আমি এই প্রতিনিধি সভায় নিবেদন করতে চাই যে, বর্তমান রাজ্য পঞ্চায়েত আইনের সমর্থনে পঞ্চায়েত সংস্থাগুলি তাদের কর্মপন্থায় (১) ক্ষমতা ও কর্তব্যের বিকেন্দ্রীকরণ, (২) স্বচ্ছতা এবং (৩) দায়বদ্ধতার নীতিসমূহকে আয়ত্ত করে নিয়েছে। উক্ত নীতিসমূহ এই রাজ্যে অনুসৃত অংশগ্রহণমূলক সংস্কৃতিকে উল্লেখযোগ্যভাবে লালন করে চলেছে। এই রাজ্যের পঞ্চায়েতগুলি দুটি অনন্য বৈশিষ্ট্যে উজ্জ্বল হয়ে উঠেছে। এগুলি হল—(১) গ্রাম সংসদ, যেখানে বিভিন্ন গ্রাম পঞ্চায়েত নির্বাচন ক্ষেত্রের সকল নির্বাচক সেই গ্রাম পঞ্চায়েতের সিদ্ধান্তগ্রহণ প্রণালীতে সরাসরি অংশগ্রহণ করেন এবং (২) জেলাস্তরে গঠিত জেলা কাউন্সিল, যেখানে জেলা পরিষদের প্রধান বিরোধী দলের নেতা অধ্যক্ষের আসন অলংকৃত করেন। সাহায্যপ্রাপক কমিটির মাধ্যমে বিভিন্ন দারিদ্র্য দূরীকরণ কর্মসূচি রূপায়ণের অপরিহার্যতা কার্যকর করার ফলে তৃণমূলস্তরের সাধারণ মানুষের আশা-আকাঙ্ক্ষা বাঙ্‌ময়তার অপরিসীম সুযোগ লাভ করেছে। এইভাবে রাজ্য সরকার বিভিন্ন পদ্ধতিতে র্বমান পরিকাঠামোকে শক্তিশালী করে তোলার ফলে পঞ্চায়েতগুলি পূর্বাপেক্ষা অধিকতর সাফল্যের সঙ্গে রাজ্যের গ্রামীণ এলাকার উন্নয়নমুখী প্রশাসন ব্যবস্থার কঠোর কর্মযজ্ঞের মুখোমুখি হতে সক্ষম হয়েছে।

৫. মাননীয় সদস্যবৃন্দ নিশ্চয় অবগত আছেন যে ভারত সরকারের গ্রামীণ ক্ষেত্র ও কর্মসংস্থান মন্ত্রক ১৯৯৫ সালের ১৫ই আগস্ট থেকে জাতীয় সামাজিক সহায়তা কর্মসূচি (এন. এস. এ. পি.) চালু করেছেন দরিদ্র পরিবারগুলিকে বার্ধক্য, পরিবারের মূল উপার্জনকারীর মৃত্যু ও মাতৃত্ব ইত্যাদি ক্ষেত্রে সুযোগ সুবিধাদানের লক্ষ্য নিয়ে। এই কর্মসূচি যে তিনটি ভাগে বিভক্ত, সেগুলি হল ঃ (১) জাতীয় বার্ধক্যভাতা প্রকল্প (এন. ও এ. পি. এস.), (২) জাতীয় পরিবার সহায়তা প্রকল্প (এন. এফ. বি. এস.), ও (৩) জাতীয় মাতৃত্বকালীন সহায়তা প্রকল্প (এন. এম. বি. এস.)।

৫.১ জাতীয় বার্ধক্যভাতা প্রকল্পে ৬৫ বছর বা তার বেশি বয়সের দুঃস্থ ব্যক্তিরা মাসিক মোট ১০০ টাকা হারে ভাতা পান। বার্ধক্যভাতা প্রাপক পিছু ৭৫ টাকা করে দেন কেন্দ্রীয় সরকার এবং ২৫ টাকার অনুপূরক অনুদান বরাদ্দ করেন রাজ্য সরকার। ১৯৯৬-৯৭ সালে এই বাবদ রাজ্য সরকার, কেন্দ্রীয় সরকারের কাছ থেকে প্রাপ্ত বরাদ্দ অনুপূরণের লক্ষ্যে মুখ্যখাত '২২২৩৫—সোশ্যাল সিকিউরিটি স্কীম—স্টেট প্ল্যান (অ্যানুয়াল প্ল্যান অ্যান্ড এইটথ প্ল্যান)—গ্রান্ট ইন-এড/কন্ট্রিবিউশনস''-এর মোট ৪৯৬.৭৭ লক্ষ টাকা বরাদ্দ করেন।

৫.২ জাতীয় পরিবার সহায়তা প্রকল্পের অধীনে দারিদ্র সীমার নিম্নবর্তী কোনও পরিবারের একটি নির্দিষ্ট বয়সসীমাভুক্ত মুখ্য, উপার্জনকারীর স্বাভাবিক মৃত্যুর ক্ষেত্রে উক্ত পরিবারকে এককালীন ৫,০০০ টাকা এবং দুর্ঘটনাজনিত মৃত্যুর ক্ষেত্রে এককালীন ১০,০০০ টাকা সাঁহায্য দেওয়া হয়।

৫.৩ জাতীয় মাতৃত্বকালীন সহায়তা প্রকল্পের ক্ষেত্রে দারিদ্রসীমার নিম্নবর্তী কোনও পরিবারের ১৯ বছর বা তার বেশি বয়সের সন্তানসম্ভবা মহিলা তার প্রথম দুটি জীবিত সন্তানের

প্রত্যেকটির জন্য গর্ভধারণকালে পুষ্টির প্রয়োজন মেটাতে প্রতিবার ৩০০ টাকা করে এককালীন সাহায্যে পান। এ পর্যন্ত জাতীয় বার্ধক্যভাতা প্রকল্পের সাহায্য প্রাপকের সংখ্যা ২,৭৪,১৫৬, জাতীয় পরিবার সহায়তা প্রকল্পে ৩,৭৫৫ এবং জাতীয় মাতৃত্বকালীন সহায়তা প্রকল্পে এই সংখ্যা হল ৫৩,০৭৩।

৫.৪ ১৯৯৭-৯৮ আর্থিক বছরের জন্য জাতীয় বার্ধক্যভাতা প্রকল্প রূপায়নের উদ্দেশ্যে রাজ্য সরকারের দেয় অনুপূরক অংশ হিসাবে ৯ কোটি টাকা ব্যয় বরাদ্দের প্রস্তাব সমাজকল্যাণ বিভাগের ৪২ সংখ্যক অভিযাচনের অধীন ব্যয় বরাদ্দের দাবিতে অন্তর্ভুক্ত করা হয়েছে।

৫.৫ পঞ্চায়েত ও গ্রামীণ উন্নয়ন দপ্তর ১৯৯৩-৯৪ সাল থেকে গ্রামীণ স্বাস্থ্যবিধান কর্মসূচি রূপায়ন করে আসছে। এই কর্মসূচির লক্ষ্য হল গ্রামের মানুষদের মধ্যে স্বাস্থ্যবিধান সম্পর্কে সচেতনতা এবং শৌচাগারসহ স্বাস্থ্যসম্মত ব্যবস্থাদি ব্যবহারের চাহিদা সৃষ্টি করা। এই কর্মসূচিতে ৩৫০ টাকা থেকে ৪০০ টাকা পর্যন্ত মূল্যে শৌচাগার নির্মাণেরও সংস্থান করা হয়েছে। দারিদ্রসীমার নিম্নবর্তী মানুষদের এই উদ্দেশ্যে ২০০ টাকা করে ভরতুকি প্রদান করা হয়।

৫.৬ এই উদ্দেশ্যে ব্যয় বরাদ্দের সংস্থান করা হয় "২২১৫—ওয়াটার সাপ্লাই অ্যান্ড স্যানিটেশন (এক্সক্লুডিং প্রিভেনশন অফ এয়ার অ্যান্ড ওয়াটার পলিউশন)-০২-১০৭-স্যুয়ারেজ সার্ভিসেস—স্টেট প্ল্যান (অ্যানুয়াল অ্যান্ড এইটথ প্ল্যান)-০২-কনভার্সন অফ ড্রাই ল্যাট্রিনস ইন টু স্যানিটারি ওয়ানস-৫৩-মেজর/মাইনর ওয়ার্কস (রুর্যাল/স্যানিটেশন এম. এন. পি.) (স্টেটস স্কীম)"—এই মুখ্য খাতে। উক্ত খাতে বাজেট বরাদ্দ বর্তমানে জনস্বাস্থ্য কারিগরি দপ্তরের নিয়ন্ত্রণাধীন। অবশ্য ১৯৯৭-৯৮ সাল থেকে এটি পঞ্চায়েত ও গ্রামীণ উন্নয়ন দপ্তরের অধীনে আসবে। উক্ত কর্মসূচিতে ১৯৯৭-৯৮ সালের বাজেট প্রাককলনে সি. আর. সে. পি. এবং এম. এন. পি. উভয় প্রকল্প পিছু ৩ কোটি টাকা ৩৫ নং অভিযাচনের অধীনে বরাদ্দ করার জন্য জনস্বাস্থ্য কারিগরি দপ্তরের পক্ষ থেকে এই সভায় পেশ করা হবে।

৫.৭ ১৯৯৩-৯৪ সালে সি. আর. এস. পি. এবং এম. এন. পি. দুটি প্রকল্প বাবদ ৭৩ লক্ষ ৬১ হাজার টাকা করে ছাড়া হয়েছে এবং ১৯,৫৭১টি স্বাস্থ্যসম্মত শৌচাগার নির্মাণ করা গেছে। ১৯৯৪-৯৫ সালে সি. আর. এস. পি-র অধীনে ১ কোটি ৫ লক্ষ টাকা, এম. এন. পি.- অধীনে ১ কোটি টাকা ছাড়া হয়েছে এবং ৩৭,০১০টি স্বাস্থ্যসম্মত শৌচাগার নির্মাণ করা সম্ভব হয়েছে। ১৯৯৫-৯৬ সালে সি. আর. এস. পি.-র অধীনে ১ কোটি ৫৪ লক্ষ ৩ হাজার ৩৬০ টাকা, এম. এন. পি.-র অধীন ৫০ লক্ষ টাকা ব্যয় হয়েছে এবং ৭৪,৭৮৮টি স্বাস্থ্যসম্মত শৌচাগার নির্মিত হয়েছে। চলতি ১৯৯৬-৯৭ আর্থিক বৎসরে সংশোধিত বাজেট প্রাককলনে সি. আর. এস. পি. এবং এম. এন. পি.—উভয় প্রকল্পে ২ কোটি টাকা করে বরাদ্দ হয়েছে এবং ডিসেম্বর, ১৯৯৬ পর্যন্ত ৪২,৭৬৯টি স্বাস্থ্যসম্মত শৌচাগার নির্মাণ করা গেছে।

৫.৮ ভারত সরকারের গ্রামীণ এলাকা ও কর্মসংস্থান মন্ত্রকের অধীনে পতিত জমি উদ্ধারের দায়িত্বপ্রাপ্ত "পতিত জমি উন্নয়ন দপ্তর" নামে একটি নতুন দপ্তর সৃষ্টি করা হয়েছে। রাজ্যে সুসংহত পতিত জমি উন্নয়ন প্রকল্পের অধীনে বনাঞ্চল ব্যতিরেকে পতিত জমির

উন্নয়নের জন্য রাজ্য পঞ্চায়েত ও গ্রামোন্নয়ন দপ্তরকে "গ্রন্থিক দপ্তর"-এর মর্যাদা দেওয়া হয়েছে। ভারত সরকার ১৯৯২-৯৩ সালে বাঁকুড়া ও পুরুলিয়া জেলায় দুটি প্রকল্প এবং ১৯৯৩-৯৪ সালে বাঁকুড়া, পুরুলিয়া ও দার্জিলিং গোর্খা পার্বত্য পরিষদ এলাকায় আরও তিনটি প্রকল্প মঞ্জুর করেন। কেন্দ্রীয় সাহায্যপুষ্ট এই প্রকল্পের ১০০ শতাংশ ব্যয়ভার ভারত সরকার বহন করেন। ভারত সরকার ১৯৯২-৯৩ সালে এই প্রকল্পে ৫৫ লক্ষ ৬৭ হাজার টাকা বরাদ্দ করেন। পাঁচটি প্রকল্প সম্পাদনের জন্য ভারত সরকার ১৯৯৩-৯৪, ১৯৯৪-৯৫ ও ১৯৯৫-৯৬ সালে যথাক্রমে ২ কোটি ২৪ লক্ষ ৮২ হাজার টাকা, ১ কোটি ৪০ লক্ষ টাকা ও ৩ কোটি ১২ লক্ষ টাকা বরাদ্দ করেন। ১৯৯৬-৯৭ সালে ভারত সরকার উক্ত প্রকল্পের জন্য কোনও অর্থ বরাদ্দ করেননি।

৬. আমি মাননীয় সদস্যদের কাছে পুনরুল্লেখ করতে চাই যে, রাজ্য সরকারের পূর্বতন পঞ্চায়েত দপ্তর ও গ্রামোন্নয়ন দপ্তরকে একীভূত করে পঞ্চায়েত ও গ্রামোন্নয়ন দপ্তর নামাঙ্কিত একটি দপ্তর গঠন করা হয়েছে। এই একত্রীকরণের ফলে এই পূর্বতন দপ্তর দুটির সাধারণ লক্ষ্য ও উদ্দেশ্য কেন্দ্রীভূত হওয়ায় কর্মসম্পাদনে দ্বিত্ব ও উপস্থাপনার ক্ষেত্রে দ্বন্দ্ব এড়ানো সম্ভব হয়েছে। এই নতুন দপ্তর বর্তমানে রাজ্যের পঞ্চায়েতগুলিকে শক্তিশালী ও পরিপুষ্ট করে তোলার সাধারণ উদ্দেশ্যে সম্পাদনের লক্ষ্যে কাজ করে চলেছে। উক্ত পরিপ্রেক্ষিতে আমি এখন রাজ্য সরকারের পঞ্চায়েত ও গ্রামোন্নয়ন দপ্তরের পরিকল্পনা, কর্মসূচি ও কার্য সম্পাদনের একটি সংক্ষিপ্ত বিবরণ পেশ করতে চাইছি।

৭. ৫৯ সংখ্যক অভিযাচনের অধীনে আমি আই. আর. ডি. পি. এবং সংশ্লিষ্ট প্রকল্পগুলির জন্য মোট ৪৭ কোটি ২২ লক্ষ ২৫ হাজার টাকার ব্যয়বরাদ্দের প্রস্তাব করছি। এর মধ্যে ৪৫ কোটি ৬২ লক্ষ ২৫ হাজার টাকা সুসংহত গ্রামীণ বিকাশ কর্মসূচি, স্বনিযুক্তির লক্ষ্যে গ্রামীণ যুবকদের প্রশিক্ষণ কর্মসূচি, গ্রামীণ এলাকায় নারী ও শিশু উন্নয়ন এবং গঙ্গা কল্যাণ যোজনার জন্য নির্দিষ্ট। অবশিষ্ট পরিমাণ অর্থ বরাদ্দের প্রস্তাব করা হয়েছে খরাপ্রবণ এলাকা উন্নয়ন কর্মসূচির উদ্দেশ্যে।

৭.১ সুসংহত গ্রামীণ উন্নয়ন কর্মসূচি এই রাজ্যে ১৯৮০-৮১ সাল থেকেই জেলা গ্রামোন্নয়ন সংস্থার তত্ত্বাবধানে পঞ্চায়েতের মাধ্যমে রূপায়িত হয়ে আসছে। রাজ্য সরকার ও কেন্দ্রীয় সরকার উভয়েই এই কর্মসূচির ব্যয়ভার সমভাবে বহন করেন। এই কর্মসূচির মূল লক্ষ্য হল দারিদ্র্যসীমার নিম্নবর্তী পরিবারগুলিকে (বার্ষিক ১১,০০০ টাকা আয়কারি) সরকারি অনুদান ও সংস্থাগত ঋণের সাহায্যে অর্থকরী প্রকল্প দিয়ে দারিদ্রসীমার উপরে তুলে আনা।

৭.২ ১৯৯৫-৯৬ সাল পর্যন্ত ৩০.৬১ লক্ষ পরিবার (দারিদ্রসীমার নিম্নবর্তী) ৪৮২ কোটি ৬ লক্ষ টাকার রাজ্য সরকারি আর্থিক সাহায্য ভরতুকি হিসাবে পেয়েছেন এবং ঋণ পেয়েছেন ৮৭২ কোটি ১৮ লক্ষ টাকা। এইভাবে উক্ত কর্মসূচির অধীনে ১,৩৫৪ কোটি ২৪ লক্ষ টাকা রাজ্যের দরিদ্র পরিবারে প্রবাহিত করে দেওয়া হয়েছে। পরিবার পিছু আর্থিক সাহায্যের বরাদ্দের পরিমাণ ১৯৯৩-৯৪ সালের ৮ হাজার ২৫৫ টাকা থেকে বেড়ে ১৯৯৫-৯৬ সালে হয়েছে ৯ হাজার ৪৫৫ টাকা।

৭.৩ বিগত ১৯৯৫-৯৬ আর্থিক বছরে সুসংহত গ্রামীণ বিকাশ প্রকল্পে ১,৪৯,২৪০ টি পরিবারকে সাহায্য করার লক্ষ্যমাত্রা ধার্য করা হয়েছিল। প্রকৃপক্ষে উক্ত বৎসরে সাহায্য প্রাপক পরিবারের সংখ্যা দাঁড়িয়েছে ১,৬১,৭২৪ যা ১০৮.৩৭ শতাংশ। উক্ত বৎসরে আর্থিক লক্ষ্যমাত্রা ছিল ৭৪ কোটি ৭২ লক্ষ ২০ হাজার টাকা ; প্রকৃতপক্ষে ভর্তুকি ব্যয় হয়েছে ৬৫ কোটি ৯২ লক্ষ ৫৪ হাজার টাকা যা লক্ষ্যমাত্রার ৮৮.২৩ শতাংশ। অবশ্য এর মধ্যে ৮১ লক্ষ টাকার প্রশাসনিক ব্যয় অন্তর্ভুক্ত করা হয়নি। সাহায্য প্রাপক পরিবারগুলির মধ্যে ৪০.৪৪ শতাংশ তফসিলি জাতি ও আদিবাসীভুক্ত এবং উপকৃতদের মধ্যে মহিলা ৩৮.৭২ শতাংশ।

৭.৪ চলতি আর্থিক বছরে কেন্দ্রীয় সরকারের নির্দেশে আই. আর. ডি. পি.-র সাহায্যভুক্ত পরিবারের সংখ্যার কোনও নির্দিষ্ট লক্ষ্যমাত্রা স্থির করা হয়নি। আর্থিক লক্ষ্যমাত্রা বিগত বৎসরের ন্যায় অর্থাৎ ৭৪ কোটি ৭২ লক্ষ ২০ হাজার টাকা ধার্য করা হয়েছে। ১৯৯৭ সালের জানুয়ারি মাস পর্যন্ত ৭৬,২৯১টি পরিবার এই প্রকল্পে ৩০ কোটি ৬৭ লক্ষ টাকা ভরতুকি সাহায্য এবং ব্যাঙ্ক ঋণ ৫৩ কোটি ২৫ লক্ষ টাকা দেওয়া হয়েছে। পরিবার পিছু বিনিয়োগ বেড়ে হয়েছে ১১,০০০ টাকা। জানুয়ারি মাস পর্যন্ত ব্যয় হয়েছে ৩৬ কোটি ৭৬ লক্ষ টাকা (রাজ্যের সদর দপ্তরের প্রশাসনিক ব্যবস্থাপনার ব্যয় ব্যতিরেকে)। আই. আর. ডি. পি.-র ক্ষেত্রে ব্যাঙ্কগুলি প্রকল্প মঞ্জুরি ও আর্থিক সাহায্য প্রদান করার ক্ষেত্রে বিলম্ব করায় কিছুটা উদ্বেগের কারণ হয়ে উঠেছে। যাই হোক, ব্যাঙ্কগুলি আর্থিক সাহায্য মঞ্জুর ও প্রদান ব্যবস্থাকে উপযুক্তরূপে ত্বরান্বিত করবে বলে আশা করা যায়।

৭.৫ গ্রামীণ যুবকদের স্বনিযুক্তির প্রকল্পের জন্য প্রশিক্ষণ প্রদান আই. আর. ডি. পি.-র একটি সহায়ক কর্মসূচি। এই কর্মসূচির আওতায় ১৯৯৫-৯৬ সাল পর্যন্ত ১,৮৬,৭৩১ জন গ্রামীণ যুবককে প্রশিক্ষণ দেওয়া হয়েছে। ১৯৯৪-৯৫ সালে এই প্রশিক্ষণের জন্য লক্ষ্যমাত্রা ধার্য ছিল ২১,৯২২ জন, প্রশিক্ষণ পেয়েছেন ২০,৭১১ জন। ১৯৯৫-৯৬ সালে ২৩,৭০৪ জন গ্রামীণ যুবককে প্রশিক্ষণ দেওয়ার লক্ষ্যমাত্রা স্থির থাকলেও ২২,৫৫৭ জনকে প্রশিক্ষণ দেওয়া হয়েছে। চলতি বছরে ২১,৩৯৫ জন গ্রামীণ যুবককে প্রশিক্ষণ দেওয়ার লক্ষ্যমাত্রা ধার্য আছে, জানুয়ারি মাস পর্যন্ত ১৫,৭৯৫ জনকে প্রশিক্ষণ দেওয়া হয়েছে।

৭.৬ দারিদ্রসীমার নিম্নবর্তী গ্রামীণ মহিলাদের আর্থ-সামাজিক উন্নয়নের লক্ষ্যে ১৯৯৪-৯৫ সাল থেকে রাজ্যের সমস্ত জেলায় গ্রামীণ মহিলা ও শিশু উন্নয়ন প্রকল্প চালু করা হয়। ১৯৯৪-৯৫ সালে ৭৫৬টি দল গঠনের লক্ষ্যমাত্রা ধার্য থাকলেও ৩৭৭টি ডোয়াক্রা দল গঠন করা গেছে। ১৯৯৫-৯৬ সালে ১,৮০৬টি ডোয়াক্রা দল গঠনের লক্ষ্যমাত্রা থাকলেও ৮৮৮টি এরূপ দল গঠন করা সম্ভব হয়েছে। গুণগত মানের উপর বিশেষ জোর দেওয়ার কারণে ডোয়াক্রা দলগুলি গঠন বিলম্বিত হয়েছে। ডোয়াক্রা দলগুলির মান এবং দলগুলিতে সংহতি বৃদ্ধি করার লক্ষ্যে কয়েকটি সংশোধনমূলক পদক্ষেপ গ্রহণ করা হয়। আবর্তিত তহবিল গঠন ও অর্থ প্রদান করার পূর্বে বর্তমানে ডোয়াক্রা দলের মহিলা সদস্যদের বাধ্যতামূলক আপৎকালীন সঞ্চয় আমানত ও সংশ্লিষ্ট গ্রাম পঞ্চায়েতের প্রধান ও মহিলা সদস্যদের প্রশিক্ষণের উপর বিশেষ জোর দেওয়া হচ্ছে। চলতি আর্থিক বৎসরে এই পদ্ধতি কার্যকর করার ফলে অবস্থার

বিশেষ উন্নতি পরিলক্ষিত হচ্ছে। এই বৎসরে ১,৮০৬টি ডোয়াক্রা দল গঠনের লক্ষ্যমাত্রা ধার্য থাকলেও ১৯৯৭ সালের জানুয়ারি মাস পর্যন্ত দারিদ্র্যসীমার নিচে থাকা পরিবারগুলির ১৪,৩৭৭ জন মহিলাকে সংগঠিত করে ১,১২২টি ডোয়াক্রা দল গঠন করা গেছে।

৭.৭ গঙ্গা কল্যাণ যোজনা নামে সুসংহত গ্রামীণ বিকাশ প্রকল্পের অধীনে একটি সহযোগী প্রকল্প ভারত সরকার ১৯৯৭ সালে ফেব্রুয়ারি মাস থেকে চালু করেছেন। এই প্রকল্পের উদ্দেশ্য হল, ক্ষুদ্র ও প্রান্তিক কৃষকরা যাতে ভূমির উপরিতলের জল সেচের কাজে ব্যবহার করতে পারে তা দেখা। এই প্রকল্পে সরকারি আর্থিক সাহায্য ও ব্যাঙ্ক ঋণের মাধ্যমে লক্ষ্যভুক্ত পরিবারগুলিকে ক্ষুদ্র সেচ পরিকাঠামো গড়ে তুলতে সহায়তা প্রদান করা হয়। এই প্রকল্পে কেন্দ্রীয় ও রাজ্য সরকারি অনুদানের আনুপাতিক হার যথাক্রমে ৮০ঃ২০। বর্তমান আর্থিক বৎসরে এই প্রকল্পে ভারত সরকার পশ্চিমবঙ্গের জন্য ধার্য করেছেন ৬১২ লক্ষ টাকা—যার মধ্যে ১৫৩ লক্ষ টাকা রাজ্যকে তার অংশ হিসাবে দিতে হবে।

৭.৮ দারিদ্র্য সীমার নিম্নবর্তী পরিবারভুক্ত গ্রামীণ কারিগরদের উন্নতমানের কারিগরি যন্ত্রপাতি বিতরণ করার কেন্দ্রীয় প্রকল্পে ভারত সরকার ১০০ শতাংশ সহায়তা প্রদান করে থাকেন। এই প্রকল্প ১৯৯২-৯৩ সালে হাওড়া ও হুগলি জেলায় চালু করা হয়েছে। ১৯৯৫-৯৬ সালের মধ্যে রাজ্যের সমস্ত জেলাকে পর্যায়ক্রমে এই কর্মসূচির আওতায় আনা হয়েছে। ১৯৯৭ সালের জানুয়ারি মাস পর্যন্ত ১৯,৩১৫ জন গ্রামীণ কারিগরকে আধুনিক যন্ত্রপাতি সরবরাহ করা হয়েছে। এই খাতে ব্যয়ের পরিমাণ ৩ কোটি ৫৩ লক্ষ ২৭ হাজার টাকা (প্রাপকদের দেয় ১০% বাদে)।

৭.৯ ৫৯ সংখ্যক অভিযাচনের অধীনে খরাপ্রবণ অঞ্চল উন্নয়ন কর্মসূচির জন্য ১ কোটি ৬০ লক্ষ টাকা ব্যয়বরাদ্দের প্রস্তাব করা হয়েছে। এই কর্মসূচিটি কৃষি দপ্তরের নিয়ন্ত্রণাধীন হলেও বিভিন্ন সংস্থার মাধ্যমে রূপায়িত হয়। বর্তমানে এই কর্মসূচিটি রাজ্যের পুরুলিয়া, বাঁকুড়া, মেদিনীপুর ও বীরভূম জেলার ৩৬টি ব্লকে চালু আছে। ক্ষুদ্র সেচ, বনসৃজন, পশুপালন, ভূমি সংরক্ষণ, পতিত জমির ব্যবহার, লাক্ষা ও রেশমগুটির চাষ/উন্নয়ন এই কর্মসূচির অন্তর্ভুক্ত। খরা প্রবণ অঞ্চল উন্নয়ন কর্মসূচি (ডি. পি. এ. পি.) পরিকল্পনার উদ্দেশ্য হল, প্রাকৃতিক ভারসাম্য বজায় রেখে খরাপ্রবণ এলাকার কৃষির উৎপাদন বৃদ্ধি এবং সেই সঙ্গে পশ্চাৎপদ, ক্ষুদ্র ও প্রান্তিক কৃষক এবং তফসিলি জাতি ও আদিবাসীদের কর্মসংস্থানের সুযোগ ও আয় বৃদ্ধি করা। এটি কেন্দ্রীয় সরকারের সাহায্যপুষ্ট একটি কর্মসূচি। কেন্দ্র ও রাজ্য এই প্রকল্পের ব্যয় সমহারে বহন করেন।

৮. জওহর রোজগার যোজনা (জে. আর. ওয়াই.) ও কর্মনিশ্চিতকরণ প্রকল্প (ই. এ. এস.)-এর মতো মজুরি ভিত্তিক কর্মসূচি রূপায়ণের লক্ষ্যে আমি ৬০ সংখ্যক অভিযাচনের অধীনে ব্যয়বরাদ্দের প্রস্তাব করছি। ৬০ সংখ্যক অভিযাচনের অধীনে মোট ২৯০,৬৪,৮০,০০০ টাকার ব্যয়বরাদ্দের মধ্যে জে. আর. ওয়াই. খাতে ৩৭,৯৪,০০,০০০ টাকা এবং ই. এ. এস. প্রকল্পের জন্য ধার্য করা হয়েছে ৩৩,৩৭,০০,০০০ টাকা। এছাড়াও মিলিয়ন ওয়েল প্রকল্পে ৯,৪৭,৯৯,০০০ টাকা এবং ইন্দিরা আবাস যোজনায় ২০,৮২,০০,০০০ টাকা ব্যয় বরাদ্দের প্রস্তাব আছে। রাজ্যের অংশ হিসাবে এই সমস্ত ব্যয় বরাদ্দের প্রস্তাব করা হয়েছে।

৮.১ মাননীয় সদস্যবৃন্দ জ্ঞাত আছেন যে, সপ্তম পঞ্চবার্ষিকী পরিকল্পনার অন্তিম বৎসরে পূর্বতন দুটি গ্রামীণ কর্মবিনিয়োগ. প্রকল্প—এন. আর. ই. পি. ও আর. এল. ই. জি. পি.-কে একত্রিত করে ১৯৮৯ সালের ১লা এপ্রিল থেকে জওহর রোজগার যোজনার অধীনে প্রকল্পসমূহ রূপায়িত হয়ে আসছে। তখন থেকেই কেন্দ্রীয় সরকারের সাহায্যপুষ্ট কর্মসূচি হিসাবে জওহর রোজগার যোজনা রূপায়ণের সমগ্র ব্যয়ভার কেন্দ্র ও রাজ্য যথাক্রমে ৮০:২০ অনুপাতে বহন করে চলেছেন।

৮.২ ১৯৯৫-৯৬ সাল পর্যন্ত জওহর রোজগার যোজনায় (প্রথম ধারা) মোট ১,৫৩৯ কোটি ১৩ লক্ষ টাকা ছাড়া হয়েছে। তার মধ্যে খরচ হয়েছে ১,৫৩১ কোটি ৫২ লক্ষ টাকা যাতে পূর্বতন এন. আর. ই. পি. ও আর. এল. জি. পি.-তে অব্যয়িত তহবিলের ৬৯ কোটি ৭৩ লক্ষ টাকা উক্ত বৎসরের জওহর রোজগার যোজনার তহবিলে প্রারম্ভিক স্থিতি রূপে গৃহীত হয়েছে। ১৯৯৫-৯৬ সাল পর্যন্ত এই কর্মসূচির মাধ্যমে ৩,৪৪৬.৫৮ লক্ষ শ্রম দিবস সৃষ্টি হয়েছে।

৮.৩ কেবলমাত্র ১৯৯৫-৯৬ সালেই উপরোক্ত কর্মসূচিতে মোট ২৬১ কোটি ৬৫ লক্ষ ৮০ হাজার টাকা ব্যয় করা হয়েছে এবং ৩৬৬,৬৯ লক্ষ শ্রম দিবস সৃষ্টি হয়েছে। বিগত বৎসরে এই ব্যয়ের পরিমাণ ছিল ২৫০ কোটি ৮৫ লক্ষ ৪৬ হাজার টাকা। উপরোক্ত সৃষ্ট শ্রমদিবসের মধ্যে ২৩০.৭৫ লক্ষ শ্রম দিবস ভূমিহীনদের ক্ষেত্রে এবং ৯৪.৭১ লক্ষ শ্রম দিবস মহিলাদের ক্ষেত্রে প্রযুক্ত হয়েছে। কর্মবিনিয়োগ সৃষ্টির ৩৬.১২ শতাংশ তফসিলি জাতি, ১৪.১৮ শতাংশ আদিবাসী এবং ২৫.৮৩ শতাংশ মহিলাদের ক্ষেত্রে প্রযুক্ত হয়েছে। চলতি আর্থিক বছরে মিলিয়ন ওয়েল প্রকল্প ও ইন্দিরা আবাস যোজনাকে সাধারণ জওহর রোজগার যোজনা থেকে পৃথকীকরণের পর ১৯৯৭ সালের জানুয়ারি মাস পর্যন্ত সাধারণ জওহর রোজগার যোজনায় ব্যয় হয়েছে ৯৬ কোটি ১২ লক্ষ ৬৭ হাজার টাকা এবং ১৩৪.৩০ লক্ষ শ্রম দিবস সৃষ্টি হয়েছে।

৮.৪ ১৯৯৬-৯৭ আর্থিক বছরে ভারত সরকার জওহর রোজগার যোজনা থেকে মিলিয়ন ওয়েল প্রকল্প ও ইন্দিরা আবাস যোজনা—এই দুটি প্রকল্পকে পৃথক করে স্বতন্ত্র দারিদ্র্য দূরীকরণ প্রকল্পের মর্যাদা দিয়েছেন। এই দুটি প্রকল্পে প্রদেয় কেন্দ্রীয় সাহায্যের অংশ সরাসরি জেলাগুলিতে হস্তান্তর করা হবে (আই. আর. ডি. পি. ও তার সঙ্গে সম্পর্কিত প্রকল্পগুলি এবং ই. এ. এস. প্রকল্পের মতো) অথবা তার রাজ্য সরকারের তহবিলে জমা পড়বে—এই পদ্ধতিগত বিষয়ে কিছু বিভ্রান্তি সৃষ্টি হওয়ার ফলে ১৯৯৬-৯৭ সালের রাজ্য বাজেটের সংশোধিত প্রাক্কলনের সম্পূরক পরিকল্পনা অংশে স্বল্প পরিমাণ অর্থ দেখানো হয়েছে। সাধারণ জওহর রোজগার যোজনা, ইন্দিরা আবাস যোজনা ও মিলিয়ন ওয়েল প্রকল্প সম্মিলিতভাবে জানুয়ারি মাসের শেষ অবধি প্রকৃত ব্যয়ের পরিমাণ ১৬৩ কোটি ৬১ লক্ষ ৬০ হাজার টাকা। সম্পূরক পরিকল্পনার সংশোধিত প্রাক্কলনে এই ব্যয়বরাদ্দের পরিমাণ ১৩২ কোটি টাকা। কেবলমাত্র সাধারণ জওহর রোজগার যোজনায় ব্যয় হয়েছে ৯৬ কোটি ১২ লক্ষ ৬৭ হাজার টাকা এবং সৃষ্ট শ্রমদিবসের সংখ্যা ১৩৪.৪০ লক্ষ।

৮.৫ ১৯৯৭-৯৮ সালের সংশোধিত প্রাক্কলনের সংশ্লিষ্ট খাতের অধীনে সম্পূরক পরিকল্পনা খাতে একই অবস্থান লক্ষ্য করা যায়। এতে বরাদ্দকৃত অর্থের পরিমাণ ১৪৩ কোটি ৭৬ লক্ষ টাকা দেখানো হলেও উক্ত দারিদ্র দূরীকরণ কর্মসূচিতে কেন্দ্রীয় সাহায্য দানের রীতি বিবেচনা করলে কেন্দ্রীয় বরাদ্দের পরিমাণ আরও বেশি হতে পারে। রাজ্য সরকারের মাধ্যমে অর্থ প্রদান করা হলে সম্পূরক পরিকল্পনার সংশ্লিষ্ট খাতে ব্যয়বরাদ্দের পরিমাণ আরও বৃদ্ধি পাবে। কেন্দ্রীয় সাহায্যের প্রাপ্তি ও তার বন্টনের উল্লেখ বা অনুল্লেখ রাজ্য বাজেটের প্রকৃত অবস্থানের উপর প্রকৃতপক্ষে কোনও প্রভাব ফেলবে না। রাজ্য বাজেটে রাজ্যের প্রদেয় অংশের যথাযথ প্রতিফলন হয়েছে।

৮.৬ ১৯৯৫-৯৬ আর্থিক বছরে উক্ত কর্মসূচিতে মোট ২৬১ কোটি ৬৬ লক্ষ টাকা ব্যয়িত হয়েছে এবং এই সময়পর্বে ৩৬৬.৬৯ লক্ষ শ্রম দিবস সৃষ্টি হয়েছে।

৮.৭ ১৯৯৩-৯৪ আর্থিক বছরে ভারত সরকার দেশের ১২০টি জেলায় কর্মসংস্থান প্রকল্প জোরদার করার সিদ্ধান্ত গ্রহণ করেন। কর্মসংস্থান সৃষ্টির সাধারণ কর্মসূচীর অধীনে ইতিমধ্যেই যেসব কাজ গ্রহণ করা হয়েছে তাকে আরও শক্তিশালী করে তোলার জন্য জওহর রোজগার যোজনার একটি দ্বিতীয় ধারা উক্ত জেলাগুলিতে চালু করা হয়েছে। পশ্চিমবঙ্গে পুরুলিয়া, বাঁকুড়া, মেদিনীপুর, বর্ধমান, কোচবিহার ও বীরভূমে—এই ৬টি জেলাকে জওহর রোজগার যোজনার উক্ত দ্বিতীয় ধারার আওতায় অন্তর্ভুক্ত করা হয়। উক্ত দ্বিতীয় ধারায় ১৯৯৫-৯৬ সাল পর্যন্ত ব্যয় হয়েছে ১২৪ কোটি ৫ লক্ষ ২৫ হাজার টাকা এবং মোট ১৯৮.৭৭ লক্ষ শ্রমদিবস সৃষ্টি হয়েছে। অবশ্য ভারত সরকারের সিদ্ধান্তক্রমে ১৯৯৬ সালের ১লা জানুয়ারি থেকে এই প্রকল্পটি কর্মনিশ্চিতকরণ কর্মসূচির সঙ্গে একিকৃত হয়ে গেছে।

৮.৮ ১৯৯৪-৯৫ সাল থেকে উত্তর ও দক্ষিণ চব্বিশ পরগনা জেলার সুন্দরবন এলাকার নদী তীরবর্তী ব্লকগুলিতে জওহর রোজগার যোজনাধীন একটি বিশেষ সৃজনশীল প্রকল্পকে অগ্রণী প্রকল্প হিসাবে চালু করা হয়েছে। ১৯৯৪-৯৫ সালে এই প্রকল্পের রূপায়ণ শুরু হয়েছে। ১৯৯৫-৯৬ সাল পর্যন্ত মোট বরাদ্দ ২৫ কোটি টাকার মধ্যে ১৯৯৬ সালের মার্চ মাস পর্যন্ত ব্যয় হয়েছে ১৫ কোটি ৫৪ হাজার টাকা এবং ২৮.০৩ লক্ষ শ্রমদিবস সৃষ্টি হয়েছে। সৃষ্ট শ্রমদিবসের মধ্যে ২৬.১৫ শতাংশ তফসিলি জাতি, ৪৭৮ শতাংশ আদিবাসী এবং মহিলাদের ২০.৭৬ শতাংশ কর্মসংস্থান ঘটেছে।

৮.৯ ইন্দিরা আবাস যোজনা ও মিলিয়ন ওয়েল স্কীম দুটি আগে জওহর রোজগার যোজনায় দুটি উপ-প্রকল্পরূপে বিবেচিত হত। ভারত সরকার ১৯৯৬-৯৭ আর্থিক বৎসর থেকে এগুলিকে পৃথক পৃথক প্রকল্পরূপে ঘোষণা করেছেন। ১৯৯৫-৯৬ সালে রাজ্যে ইন্দিরা আবাস যোজনায় ৩২,৬৭৪টি গৃহ নির্মাণের লক্ষ্যমাত্রা গৃহীত হলেও ওই সময়কালে ৩৪,৩০০টি গৃহনির্মাণ সম্পূর্ণ করার সাফল্য অর্জন করা গেছে। ১৯৯৬-৯৭ সলে ১৯৯৭ সালের জানুয়ারি মাস পর্যন্ত ইন্দিরা আবাস যোজনায় ৪১ কোটি ৩৬ লক্ষ ৯০ হাজার টাকা ব্যয় করে ২৩,৫৮৬টি গৃহনির্মাণ সম্পূর্ণ হয়েছে।

৮.১০ মিলিয়ন ওয়েল স্কীমের আওতায় ১৯৯৫-৯৬ সালে যে কটি গুরুত্বপূর্ণ উদ্যোগ নেওয়া হয়েছে তার সংখ্যাগত সাফল্য উল্লেখযোগ্য—কূপ নির্মাণ (২৪০২টি), খাল খনন (২৮১১ কি. মি.), সেচ-পুষ্করিণী (২১৮১ টি) এবং জোড়বাঁধ (১০৮৪ টি)। ১৯৯৬-৯৭ আর্থিক বৎসরে মিলিয়ন ওয়েল স্কীমে ১৯৯৭ সালের জানুয়ারি মাস পর্যন্ত ব্যয় হয়েছে ২৬ কোটি ১২ লক্ষ ৩ হাজার টাকা এবং এই কর্মসূচিতে যে গুরুত্বপূর্ণ সম্পদসমূহ সৃষ্টি হয়েছে সেগুলি হল ঃ কূপ নির্মাণ ১,৩৮৩ টি, খাল খনন ৬০.৮ কি.মি., সেচ-পুষ্করিণী ২,১১১টি, জোড়বাঁধ ৬৬টি, স্লুইস গেট ৫টি এবং অগভীর নলকূপের সংখ্যা ১১০টি।

৮.১১ আরও বেশি সংখ্যায় মজুরিভিত্তিক কর্মসংস্থান সৃষ্টির উদ্দেশ্যে বাছাইকৃত ব্লকগুলিতে ১৯৯৩ সালের ২ অক্টোবর থেকে কর্ম নিশ্চিতকরণ প্রকল্প (ই. এ. এস.) চালু করা হয়েছে। রাজ্যের সবকটি জেলার ২৭০টি ব্লকে কর্ম নিশ্চিতকরণ প্রকল্প চালু আছে। এই প্রকল্পে নিষ্ফলা কৃষি মরশুমে উক্ত এলাকায় বসবাসকারী প্রত্যেক পরিবারের সর্বাধিক দুজন করে সদস্য তাদের দাবির পরিপ্রেক্ষিতে কায়িক শ্রমভিত্তিক কাজ দেওয়া সুনিশ্চিত করা হয়। এই প্রকল্পটিও কেন্দ্রীয় সাহায্যপুষ্ট। কেন্দ্র ও রাজ্য ৮০ঃ২০ আনুপাতিক হারে এই প্রকল্পের ব্যয়ভার বহন করেন। ১৯৯৬-৯৭ আর্থিক বৎসরে জেলাগুলির জন্য প্রাপ্য মোট ১৪৭ কোটি ১৮ লক্ষ ৪৫ হাজার টাকার মধ্যে ১৯৯৭ সালের জানুয়ারি মাস পর্যন্ত ব্যয়িত ৯৭ কোটি ৪২ লক্ষ ৭৪ হাজার টাকায় ১২৯.১৬ লক্ষ শ্রমদিবস সৃষ্টি হয়েছে।

৯. ১৯৯৭-৯৮ আর্থিক বছরে জেলা পরিকল্পনাধীন প্রকল্প রূপায়ণের জন্য রাজ্যের উন্নয়ন ও পরিকল্পনা দপ্তর ৬০ নং অভিযাচনের অধীনে মোট ১২ কোটি ৪৪ লক্ষ ৮০ হাজার টাকার ব্যয়বরাদ্দের প্রস্তাব রেখেছেন।

৯.১ ১৯৮৫-৮৬ সাল থেকে এ রাজ্যে জেলা স্তরে পরিকল্পনা রচনার কাজ শুরু হয়েছে। এর মূল উদ্দেশ্য পরিকল্পনা অন্তর্গত বিভিন্ন প্রকল্প রচনা ও রূপায়ণের কাজের বিকেন্দ্রীকরণ এবং ঐ কাজের ধারার সঙ্গে সাধারণ মানুষকে যুক্ত করা। জেলাস্তরে পরিকল্পনা রূপায়নের জন্য বিভিন্নভাবে অর্থের সংস্থান করা হয়—যেমন, সরকারের বিভিন্ন বিভাগীয় বাজেট বরাদ্দ, আই. আর. ডি. পি. জওহর রোজগার যোজনা ইত্যাদি বাবদ বিশেষ সংস্থান উপরিউক্ত সূত্রগুলি থেকে প্রাপ্ত অর্থ ও প্রয়োজনীয় অর্থের মধ্যে যে ঘাটতি থাকে সেটি পূরণের জন্য জেলাভিত্তিক পরিকল্পনা তহবিল বিশেষভাবে সৃষ্টি করা হয়েছে। এটি একটি 'মুক্ত (Untied)" তহবিল। উপরোক্ত ১২ কোটি ৪৪ লক্ষ ৮০ হাজার টাকার ব্যয়বরাদ্দ হল বিভিন্ন দপ্তরের বাজেটের অতিরিক্ত ব্যবস্থা যেটি, "ডিস্ট্রিক্ট স্কীম ফান্ড" নামক বিশেষ তহবিলরূপে রাখা হবে।

১০. ৬২ নং অভিযাচনের অধীনে ১৯৯৭-৯৮ সালের জন্য পরিকল্পনা খাতে মোট ৮৫ কোটি ৩৬ লক্ষ টাকার ব্যয়বরাদ্দের যে প্রস্তাব করা হয়েছে, এর মধ্যে পূর্বের কর্মসূচি-গুলিসহ দশম অর্থ কমিশনের সুপারিশকৃত ৮৩ কোটি ৩৬ লক্ষ টাকা অন্তর্ভুক্ত আছে। ১৯৯৬-৯৭ সালের সংশোধিত পরিকল্পনা বরাদ্দে ৮৮ কোটি ৮৬ লক্ষ টাকা ধার্য করা হয়েছে।

১০.১ ১৯৯৭-৯৮ সালের প্রস্তাবিত ব্যয়বরাদ্দে পঞ্চায়েতের প্রশাসনিক কাঠামোকে আরও সুদৃঢ় করে তোলার জন্য ১ কোটি ১০ লক্ষ টাকা এবং পঞ্চায়েত পদাধিকারিদের প্রশিক্ষণের জন্য ৭৫ লক্ষ টাকা ধার্য করা হয়েছে। পঞ্চায়েত ঘর নির্মাণ ও সম্প্রসারণের জন্য ৩ লক্ষ টাকা, পঞ্চায়েত সমিতি ও জেলা পরিষদের কার্যালয় নির্মাণ ও সম্প্রসারণ খাতে ৩ লক্ষ টাকা ব্যয় বরাদ্দের প্রস্তাব করা হয়েছে। এ ছাড়াও, পঞ্চায়েত সংস্থাগুলির সম্পদ বৃদ্ধির লক্ষ্যে অনুদান মঞ্জুরির জন্য লক্ষ টাকা ব্যয়বরাদ্দের প্রস্তাব করা হয়েছে। ১৯৯৭-৯৮ সালের পরিকল্পনা খাতে সমীক্ষা ও সরজমিনে প্রত্যক্ষ করার উদ্দেশ্যে ভ্রমণ কর্মসূচিতে ৫ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে। ১৯৯৭-৯৮ আর্থিক বছরে পঞ্চায়েত ও গ্রামীণ উন্নয়ন দপ্তরের উপরোক্ত ব্যয় বরাদ্দের অতিরিক্ত ৩২৫ লক্ষ টাকা প্রস্তাব করা হয়েছে বিকেন্দ্রীভূত সম্পদ সংযোজনাভিত্তিক প্রকল্পসমূহের জন্য। বিভিন্ন ধরনের পঞ্চায়েত কর আদায়ের ক্ষেত্রে নির্দিষ্ট লক্ষ্যমাত্রা অর্জনকারী পঞ্চায়েত সংস্থগুলিকে উৎসাহদায়ক অনুদান মঞ্জুর করার উদ্দেশ্যে উক্ত ব্যয়বরাদ্দের প্রস্তাব করা হয়েছে।

১০.২ ১৯৯৩-৯৪ সাল থেকে এই দপ্তর ত্রিস্তরে নির্বাচিত প্রতিনিধি ও পদাধিকারিদের প্রশিক্ষণ দানের উপর বিশেষ জোর দিয়েছে। পঞ্চায়েতের বিভিন্ন স্তরের পদাধিকারিদের জন্য প্রয়োজনভিত্তিক বিভিন্ন প্রশিক্ষণসূচি প্রণয়ন করা হয়েছে। সকল মহিলা পদাধিকারিদের জন্য সম্পূর্ণ পৃথক প্রশিক্ষণ কর্মসূচি গ্রহণ করা হয়েছে। এ পর্যন্ত প্রশিক্ষণপ্রাপ্ত নির্বাচিত সদস্য ও পদাধিকারিদের সংখ্যা ৭৮,২২১ জন। এছাড়াও কল্যাণীস্থ প্রশিক্ষণ কেন্দ্রে ১,৩০০-র কিছু বেশি প্রশিক্ষককে প্রশিক্ষণ দেওয়া হয়েছে।

১০.৩ ১৯৯৬-৯৭ সালের সংশোধিত বাজেট প্রাক্কলনে পঞ্চায়েত ও গ্রামীণ উন্নয়ন অধিকারের সদর কার্যালয় ও এই দপ্তরের অধীনস্থ জেলা কার্যালয়গুলি সহ পঞ্চায়েত সংস্থার কার্যালয়সমূহের প্রতিষ্ঠানিক ব্যয়নির্বাহের লক্ষ্যে মোট ১১ কোটি ৬৭ লক্ষ টাকা ব্যয়বরাদ্দের প্রস্তাব করা হয়েছিল। ১৯৯৭-৯৮ সালে এই উদ্দেশ্যে মোট ১২ কোটি ৩৩ লক্ষ টাকা ব্যয় বরাদ্দের প্রস্তাব করা হয়েছে।

১০.৪ মাননীয় সদস্যবৃন্দ অবগত আছেন যে, পঞ্চায়েতগুলির অর্থনৈতিক পরিস্থিতি পুনর্বিবেচনা করে তাদের আয় বৃদ্ধির জন্য প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণের সুপারিশ করার লক্ষ্যে ভারত সরকার সংবিধানের ২৮০ সংখ্যক অনুচ্ছেদ অনুযায়ী দশম অর্থ কমিশন গঠন করেছেন। উক্ত কমিশন স্থানীয় সংস্থাসমূহের সম্পদ সম্পূরণ করার লক্ষ্যে রাজ্যের সম্পদ বৃদ্ধির জন্য বিশেষ উদ্দেশ্যমূলক অনুদান (এড-হক গ্রান্ট)-এর সুপারিশ করেছেন। পশ্চিমবঙ্গের পঞ্চায়েত সংস্থাগুলির জন্য মোট ৩৩৩ কোটি ৪৫ লক্ষ টাকার সুপারিশ করা হয়েছে। ১৯৯৬-৯৭ আর্থিক বৎসর থেকে শুরু করে ৪ বৎসর সময়কালে কিস্তিতে এই অর্থ পাওয়া যাবে। রাজ্য সরকার কর্তৃক স্থানীয় সংস্থাগুলিকে প্রদত্ত অর্থের উপর এই অতিরিক্ত অর্থ রাজ্যের পঞ্চায়েত সংস্থাগুলির মধ্যে বন্টন করে দেওয়া হবে।

১০.৫ জনসাধারণের সুনির্দিষ্ট আশা-আকাঙ্ক্ষার সঙ্গে সঙ্গতি রেখে পরিকাঠামোগত ও স্থানীয় উন্নয়নমূলক কর্মসম্পাদনের উদ্দেশ্যে প্রকল্প ও কর্ম-পরিকল্পনা রচনা করার জন্য পঞ্চায়েত

সংস্থাগুলিকে অনুরোধ জানানো হয়েছে। ১৯৯৬-৯৭ সালে ভারত সরকারের থেকে প্রাপ্ত অনুদান ৪১ কোটি ৬৮ লক্ষ টাকা উক্ত বৎসরেই জেলাগুলিকে হস্তান্তর করে দেওয়া হয়েছে। ১৯৯৭-৯৮ সালের পরিকল্পনা খাতে এই উদ্দেশ্যে মোট ৮৩ কোটি ৩৬ লক্ষ টাকার সংস্থান রাখার প্রস্তাব করা হয়েছে।

১১. ১৯৯৭-৯৮ আর্থিক বছরে ৬৩ নং অভিযাচনের অধীনে মোট ৬১ কোটি ৯১ লক্ষ ৯৫ হাজার টাকা ["২৫১৫—আদার রুর‍্যাল ডেভেলপমেন্ট প্রোগ্রামস (কমিউনিটি ডেভেলপমেন্ট) মুখ্য খাতে ৬০ কোটি ৯৯ লক্ষ ৯৫ হাজার টাকা, "৪৫১৫—ক্যাপিটাল আউটলে অন আদার রুর‍্যাল ডেভেলপমেন্ট" মুখ্যখাতে ৭৩ লক্ষ টাকা, "৬৫১৫—লোনস ফর আদার রুর‍্যাল ডেভেলপমেন্ট প্রোগ্রামস (কমিউনিটি ডেভেলপমেন্ট)" মুখ্যখাতে ১৯ লক্ষ টাকা একত্রে] ব্যয়বরাদ্দের প্রস্তাব রাখা হয়েছে, যার মধ্যে পঞ্চায়েত ও গ্রামীণ উন্নয়ন দপ্তরের সমষ্টি উন্নয়ন শাখার বিভিন্ন প্রকল্প কর্মসূচির জন্যে ৬১ কোটি ১৫ লক্ষ ৮৯ হাজার টাকা অন্তর্ভুক্ত আছে।

১১.১ পঞ্চায়েত ও গ্রামীণ উন্নয়ন দপ্তরের সমষ্টি উন্নয়ন শাখার জন্য প্রস্তাবিত বাজেট বরাদ্দে মূলত ব্লক উন্নয়ন আধিকারিকের কার্যালয়ের প্রশাসনিক ব্যয়ের সংস্থান রাখা হয়েছে। এর মধ্যে ব্লক প্রশাসন ভবন নির্মাণের জন্য ৭২ লক্ষ টাকা এবং ব্লক উন্নয়ন আধিকারিকদের অফিসের জন্য গাড়ি ক্রয় বাবদ ৮০ লক্ষ টাকা ধার্য করা আছে।

১১.২ পঞ্চায়েত ও গ্রামীণ উন্নয়ন দপ্তরের উল্লেখিত প্রকল্পসমূহ ছাড়াও মৎস্য দপ্তর, কৃষি দপ্তর প্রাণীসম্পদ বিকাশ দপ্তর এবং স্বাস্থ্য ও পরিবার কল্যাণ দপ্তরের বিভিন্ন সমষ্টি উন্নয়ন কর্মসূচি রূপায়ণের লক্ষ্যে ৬৩ নং অভিযাচনের অধীনে মোট ৭৬ লক্ষ ৬ হাজার টাকা ব্যয়বরাদ্দের প্রস্তাব করা হয়েছে।

১২. এই বক্তব্য রেখে আমি নিম্নলিখিত প্রস্তাবিত ব্যয়বরাদ্দসমূহ মঞ্জুর করার জন্য এই সভাকে অনুরোধ জানাচ্ছি।

## DEMAND No. 60

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 2,90,64,80,000 be granted for expenditure under Demand No. 60, Major Head : "2505—Rural Employment", during the next financial year.

(This is inclusive of a total sum of Rs. 1,16,25,00,000 already voted on account)

Budget Speech of Shri Surya Kanta Mishra on Demand No. 60 laid on the Table was published along with Demand No. 59.

## DEMAND No. 61

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 20,68,60,000 be granted for expenditure under Demand No. 61, Major Head : "2506—Land Reforms", during the next financial year.

(This is inclusive of a total sum of Rs. 6,90,00,000 already voted on account)

The Printed Budget Speech on Demand No. 61 of Shri Surya Kanta Mishra laid on the Table was published along with Demand No. 7.

## DEMAND No. 62

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 2,12,32,92,000 be granted for expenditure under Demand No. 62, Major Heads : "2515—Other Rural Development Programmes (Panchayati Raj), 3604—Compensation and Assignments to Local Bodies and Panchayati Raj Institutions (Panchayati Raj) and 6515—Loans for Other Rural Development Programmes (Panchayati Raj)", during the next financial year.

(This is inclusive of a total sum of Rs. 70,78,35,000 already voted on account)

Budget Speech of Shri Surya Kanta Mishra on Demand No. 62 laid on the Table was published alongwith Demand No. 59.

## DEMAND No. 63

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 61,91,95,000 be granted for expenditure under Demand No. 63, Major Heads : "2515—Other Rural Development Programmes (Community Development), 4515—Capital Outlay on Other Rural Development Programmes (Community Development) and 6515—Loans for Other Rural Development Programmes (Community Development)", during the next financial year.

(This is inclusive of a total sum of Rs. 20,64,00,000 already voted on account)

Printed Budget Speech on Demand No. 63 was published along with Budget Speech on Demand No. 59.

## DEMAND No. 64

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 1,46,02,65,000 be granted for expenditure under Demand No. 64, Major Head : "2551—Hill Areas, 4551—Capital Outlay on Hill areas and 6551—Loans for Hill areas", during the next financial year.

(This is inclusive of a total sum of Rs. 58,34,00,000 already voted on account)

Printed Budget Speech of Shri Jyoti Basu on Demand No. 64 laid on the Table was taken as read.

২। দার্জিলিং জেলার পার্বত্য অঞ্চলে সব রকম উন্নয়নমূলক কাজকর্ম দেখাশোনা করা এবং দার্জিলিং গোর্খা পার্বত্য পরিষদ ও রাজ্য সরকারের যাবতীয় অ-হস্তান্তরিত বিভাগের সঙ্গে যোগসূত্র রক্ষা করার দায়িত্ব এই পার্বত্য বিষয়ক বিভাগের ওপর ন্যস্ত।

৩। ১৯৯৬-৯৭ সালে যোজনা-বহির্ভূত ব্যয়-নির্বাহের জন্য দার্জিলিং গোর্খা পার্বত্য পরিষদকে ৩৬৫৯.১০ লক্ষ টাকা দেওয়া হয়েছিল। ১৯৯৫ সালের প্রবল বর্ষণে পরিষদের আওতাভুক্ত এলাকায় যে ব্যাপক ক্ষতি সাধিত হয়েছিল, সেখানে অত্যাবশ্যক মেরামতি ও পুনর্নির্মাণের কাজ চালানোর উদ্দেশ্যে দুর্যোগের জন্য ত্রাণ সাহায্য হিসেবে রাজ্য সরকারের ত্রাণ বিভাগের মঞ্জুরীকৃত ৫০.০০ লক্ষ টাকাও এর অন্তর্ভুক্ত এ বছর পার্বত্য অঞ্চলে উন্নয়নমূলক কাজের জন্য দার্জিলিং গোর্খা পার্বত্য পরিষদকে পাবত্য এলাকা উন্নয়ন কর্মসূচির অধীনে বিশেষ কেন্দ্রীয় সহায়তা থেকে এখনও পর্যন্ত মোট ২২৭৩.৭০ লক্ষ টাকা দেওয়া হয়েছে। অতি সম্প্রতি ভারত সরকারের কাছ থেকে বিশেষ কেন্দ্রীয় সহায়তার দ্বিতীয় কিস্তি পাওয়া গেছে এবং আশা করা হচ্ছে যে আরও প্রায় ১০.৫ কোটি টাকা আর্থিক বছর সমাপ্ত হওয়ার পূর্বেই পরিষদকে বরাদ্দ করা যাবে। রাজ্য সরকারের হস্তান্তরিত বিভাগগুলির ক্ষেত্রে রাজ্য যোজনা ও কেন্দ্রীয় সহায়তাপুষ্ট প্রকল্পগুলির অধীনে দার্জিলিং জেলায় পার্বত্য অঞ্চলে উন্নয়নের জন্য ২৪৩.৩২ লক্ষ টাকা দেওয়া হয়েছে। এছাড়াও, সপ্তম যোজনার (প্রতিশ্রুত) অধীনে মৎস্য, পশুসম্পদ উন্নয়ন ও বনের মতো যোজনা-বহির্ভূত ক্ষেত্রে ব্যয়নির্বাহের জন্য ৭.০০ লক্ষ টাকা দেওয়া হয়েছে। আমরা হিসেব করে দেখেছি যে, এ বছর সাধারণভাবে পরিষদে অর্থের যোগান ৩০ শতাংশেরও বেশি বৃদ্ধি পেয়েছে।

৪। পার্বত্য এলাকায় রাজ্য সরকারের অ-হস্তান্তরিত বিভাগগুলির কাজকর্মে সার্থকভাবে সমন্বয় সাধনের লক্ষ্যে রাজ্য সরকারের পৌরবিষয়ক ও নগরোন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীর সভাপতিত্বে অ-হস্তান্তরিত বিভাগসমূহের যোজনা প্রকল্পগুলির নিয়ন্ত্রণ ও রক্ষণাবেক্ষণের জন্য একটি কমিটি পুনর্গঠিত হয়েছে। এই কমিটি অগ্রাধিকারের ভিত্তিতে পার্বত্য এলাকার জন্য একটি সার্বিক উন্নয়নমূলক যোজনা প্রস্তুত করার কাজ হাতে নিয়েছে। পার্বত্য বিষয়ক বিভাগ শুধু যে বিভিন্ন রাজ্য সরকারি বিভাগ ও দার্জিলিং গোর্খা পার্বত্য পরিষদের মধ্যে সমন্বয়-

সাধনকারীর ভূমি পালন করে তাই নয়, পার্বত্য এলাকায় চালু প্রকল্পগুলির দ্রুত সমাপ্তির জন্য বিভিন্ন সময়ে অ-হস্তান্তরিত বিভাগগুলি থেকে অর্থের যোগানও দিয়ে থাকে।

৫। ১৯৯৬-৯৭ সালের বার্ষিক যোজনায় ১২১.০০ লক্ষ টাকার বরাদ্দ আছে। এ বছরে রাজ্য যোজনায় দার্জিলিং গোর্খা পার্বত্য পরিষদের হাতে নেওয়া প্রধান কাজকর্মগুলির মধ্যে রয়েছে পরিকাঠামো উন্নয়ন ও নতুন অফিসের জন্য স্থান সঙ্কুলান করা, পর্যটনের উন্নয়ন, ক্রীড়া ও যুবকল্যাণ, সাংস্কৃতিক কর্মকান্ড, বিদ্যুৎ সরবরাহ ব্যবস্থা ও সড়ক যোগাযোগ। পার্বত্য অঞ্চলের অধিবাসীদের আর্থ-সামাজিক-সাংস্কৃতিক উন্নয়নের কাজে ব্যাপৃত বিভিন্ন বেসরকারি সংস্থাকে পরিষদ সঙ্কটকালীন সহায়তা দান করে থাকে।

৬। দার্জিলিং গোর্খা পার্বত্য পরিষদ পার্বত্য অঞ্চলে সার্বিক উন্নয়ন সাধন ও উন্নয়নমূলক কাজকর্মের গতি বৃদ্ধির প্রচেষ্টা করে চলেছে। ১৯৯৬-৯৭ সালে আলু ও এলাচ চাষের উন্নয়নের ক্ষেত্রে পর্যাপ্ত কাজ হয়েছে। দার্জিলিং গোর্খা পার্বত্য পরিষদের পক্ষ থেকে উদ্যানপালন বিকাশ এবং ফলজাত জ্যাম ও জেলি উৎপাদনের জন্য ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। এ সমস্ত কাজকর্ম ১৯৯৭-৯৮ সালে আরও জোরদার করা হবে। আগামী বছর নাতিশীতোষ্ণমন্ডলীয় ফল-বাগিচা উন্নয়ন কর্মপ্রকল্প গ্রহণ করা হবে।

৭। এ বছর পার্বত্য অঞ্চলে প্রাণী সম্পদ উন্নয়ন ক্ষেত্রে বেশ কিছু সংখ্যক গ্রামীণ সচেতনতা শিবির এবং প্রগতিশীল কৃষকদের জন্য পশু স্বাস্থ্য ও প্রশিক্ষণ কর্মসূচি সংগঠিত করা হয়েছে। ১৯৯৭-৯৮ সালে উন্নতমানের পশু বংশবৃদ্ধির জন্য ব্যাপকভাবে কৃত্রিম প্রজনন কর্মপ্রকল্প জনপ্রিয় করে তোলার ওপর জোর দেওয়া হবে। পার্বত্য অঞ্চলে অ্যাঙ্গোরা (খরগোশ) পশম উন্নয়ন কর্মসূচি চালানো এবং পশুখাদ্য উৎপাদন ও বন্টন কর্মসূচি গ্রহণের প্রস্তাব রয়েছে।

৮। কুটির ও ক্ষুদ্র শিল্প উন্নয়নের ক্ষেত্রে পার্বত্য অঞ্চলে পশমজাত দ্রব্যাদি জনপ্রিয়করণ ও তন্তুবায়দের উৎসাহ দানের জন্য ভারত সরকারের পশম উন্নয়ন পর্যদের সহায়তায় জাতীয় পশম মেলা সংগঠিত করা হয়েছে। ১৯৯৬-৯৭ সালে গৃহীত রেশম চাষ উন্নয়ন কর্মপ্রকল্পকে আগামী বছর তুঁতগাছ চাষ জনপ্রিয়করণের সঙ্গে একযোগে জোরদার করতে হবে। কিষাণ নার্সারি কর্মপ্রকল্প গ্রহণ ও রাম্বিতে একটি সুতো তৈরির কেন্দ্র স্থাপনের প্রস্তাব রয়েছে। উপরন্তু তন্তুবায়দের প্রশিক্ষণ সংক্রান্ত কাজকর্ম জোরদার করার প্রস্তাব রয়েছে। হস্তচালিত তাঁতজাত দ্রব্যাদি বিক্রয়ের সুবিধার জন্য কার্শিয়াং, কালিম্পং ও মিরিকে বিপণন কেন্দ্র স্থাপিত হবে।

৯। ১৯৯৬-৯৭ সালে পাঁচটি নতুন বিদ্যালয় ভবন নির্মিত হয়েছে এবং বেশ কিছু সংখ্যক বিদ্যালয়কে আসবাবপত্র, শিক্ষণ সহায়ক দ্রব্যাদি ইত্যাদি ক্রয়ের জন্য অনুদান দেওয়া হয়েছে। দার্জিলিং গোর্খা পার্বত্য পরিষদ আগামী বছর ৪৬টি বিদ্যালয় ভবন নির্মাণ এবং ৩২টি বিদ্যালয় ভবনের বড় ধরনের মেরামতির প্রস্তাব রেখেছে। মধ্যাহ্নকালীন আহারের [illegible] কর্মসূচি ১৯৯৭-৯৮ সালে আরও প্রসারিত করা হবে।

১০। রিয়াং-এ উন্নত ধরনের মৎস্য খামার নির্মাণ করা হচ্ছে। নির্মাণ কার্য ১৯৯৭-৯৮ সাল নাগাদ শেষ হবে এবং ব্যাপকভাবে মৎস্যচাষীদের মাছের চারা বন্টন করা হবে। সিংলা বাজারে বহুমুখী মৎস্য চাষ প্রকল্প এবং গোরুবাথান, দুধিয়া, কুমাই, মংপু, সোনাদা ও বাংকলাঙে যৌথ মৎস্য খামার নির্মাণের প্রস্তাব রয়েছে।

১১। ১৯৯৬-৯৭ সালে বহুল পরিমাণে মৃত্তিকা সংরক্ষণের কাজ হয়েছে। প্রস্তাব করা হয়েছে যে, একটি নতুন নার্সারি খামার স্থাপন করা হবে এবং আগামী বছর বনসৃজন ও বন সংরক্ষণ কর্মসূচি জনপ্রিয় করে তোলা হবে।

১২। স্বাস্থ্য ও পরিবার কল্যাণ-এর ক্ষেত্রে পানিঘাটা ও গয়াবাড়ি প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রে বড় ধরনের মানোন্নয়নের কাজ চলছে। এই মর্মে প্রস্তাব নেওয়া হয়েছে যে পার্বত্য অঞ্চলের ২৭টি স্বাস্থ্য কেন্দ্রে আগামী বছর সংস্কার ও মেরামতির কাজ করা হবে। পরিষদ কতকগুলি বিশেষ কর্মপ্রকল্প চিহ্নিত করেছে, যেমন স্বাস্থ্য ও স্বাস্থ্যরক্ষা এবং রোগের ধরন সংক্রান্ত বর্তমান অবস্থা নিরূপণ করার জন্য ব্যাপক সমীক্ষার কাজ হাতে নেওয়া এবং পার্বত্য অঞ্চলে বর্তমানে স্বাস্থ্য-সুরক্ষা সংক্রান্ত পরিষেবার ক্ষেত্রে কি কি ফাঁক রয়েছে তা চিহ্নিত করা। পরিষদের গৃহীত কর্মপন্থায় পরিবার কল্যাণ এবং মহিলা ও শিশুমঙ্গল কর্মসূচির ক্ষেত্রে বেসরকারি সংস্থা ও সম্প্রদায়ভিত্তিক স্বেচ্ছাসেবী সংস্থার যোগদানের ওপর যথেষ্ট গুরুত্ব আরোপ করা হয়েছে।

১৩। ১৯৯৬-৯৭ সালে বিভিন্ন চা-বাগিচায় কর্মরতা মায়েদের উপকারার্থে ৯টি ক্রেশ (শিশু আবাস) স্থাপন করা হয়েছে। আগামী বছর চা-বাগিচাসমূহের মহিলাদের জন্য আরও ১০টি ক্রেশ স্থাপন করার ও টুং-এ অবস্থিত আই. টি. আই.-এর এখনকার সুযোগ-সুবিধাদি বাড়ানোর প্রস্তাব রয়েছে। দার্জিলিং-এর এন. সি. গোয়েঙ্কা শিল্প বিদ্যাপীঠ ও কল্যাণ আবাসের মেরামতির কাজ হাতে নেওয়া হয়েছে এবং ঐ কাজ আগামী বছর সম্পূর্ণ করা হবে। ১৯৯৭-৯৮ সালে হিমালয় গোর্খা সাংস্কৃতিক উত্তরাধিকার প্রদর্শনশালা ও আর্ট গ্যালারি নির্মাণ করার জন্য একটি প্রস্তাব রয়েছে।

১৪। ১৯৯৬-৯৭ সালে যে সমস্ত গৌণ সেচ প্রকল্প হাতে নেওয়া হয়, মিরিকের মুরমাখোলা ক্ষুদ্রসেচ কর্মপ্রকল্প, দরবারি ঝোরার নিকাশি নালা ও প্রতিরোধমূলক নির্মাণ কার্যসমূহ, কালিম্পং-এ গিরি ঝোরা সেচ কর্মপ্রকল্প ও চিনকোর কমলা নার্সারিসমূহের জন্য জলসেচ কর্মপ্রকল্প সেগুলির অন্তর্ভুক্ত। এই কর্মপ্রল্পগুলি কৃষি-উন্নয়নে বিপুলভাবে সহায়তা করবে। দার্জিলিং গোর্খা পার্বত্য পরিষদ আগামী বছর শুরু করা হবে এমন কয়েকটি গুরুত্বপূর্ণ ক্ষুদ্রসেচ কর্মপ্রকল্প সম্পর্কে বিস্তারিত তথ্যাদি সংকলন করেছে।

১৫। এই বছরে গ্রামাঞ্চলসমূহে ৫৫০টি বসতিতে জল সরবরাহ কর্মপ্রকল্পসমূহ রূপায়িত হচ্ছে। দার্জিলিং শহরে জল সরবরাহ প্রণালী স্থিতিশীল করার লক্ষ্য নিয়ে সিনধাপের জলাধারটির ধারণক্ষমতা বৃদ্ধি করা হয়েছে এবং খংখোলা থেকে সিনধাপ পর্যন্ত নতুন জি. আই. গ্রাভিটি প্রধান পাইপ লাইন পাতা হয়েছে। জল সরবরাহের পরিমাণ বৃদ্ধি ও বন্টন-কালীন ক্ষতি হ্রাস করাই আগামী বছরের নির্মাণ কর্মসূচিসমূহের লক্ষ্য।

১৬। দার্জিলিং গোর্খা পার্বত্য পরিষদের অধীনে ২০০০ সাল পর্যন্ত আনুমানিক ১৭৫ কোটি টাকা লগ্নি করা হবে এমন একটি পর্যটন কর্ম-পরিকল্পনা প্রস্তুত করা হয়েছে। পার্বত্য এলাকায় যাতে আরও বেশি সংখ্যক পর্যটক আসতে পারেন সে উদ্দেশ্যে মৌলিক পরিকাঠামো সমূহের উন্নয়নের সঙ্গে সঙ্গে পর্যটনের জন্য নতুন নতুন আকর্ষণীয় স্থান তুলে ধরা এবং পরিবেশ-অনুকূল পর্যটন ও অভিযানমূলক পর্যটন প্রোৎসাহিত করাই এই কর্মপরিকল্পনার লক্ষ্য।

১৭। মাননীয় অধ্যক্ষ মহাশয়, পার্বত্য বিষয়ক বিভাগ এখন দার্জিলিং জেলার পার্বত্য এলাকাগুলির জন্য একটি সুসংহত উন্নয়ন পরিকল্পনা প্রস্তুত করার কাজে নিযুক্ত রয়েছে। এটি রাজ্য সরকারের হস্তান্তরিত ও অ-হস্তান্তরিত বিভাগসমূহ এবং দার্জিলিং গোর্খা পার্বত্য পরিষদকে পরস্পরের প্রচেষ্টাদির পরিপূরণ করা ও যৌথভাবে পাহাড়ে উন্নয়নমূলক কাজকর্ম ত্বরান্বিত করার জন্য একটি আলোচনার মঞ্চ হিসাবে কাজ করছে।

১৮। এই বলে আমি মাননীয় সদস্যবৃন্দের কাছে পেশ করা ৬৪ নং দাবিটি অনুমোদন করার জন্য সভাকে অনুরোধ জানাচ্ছি।

## DEMAND No. 65

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 90,98,75,000 be granted for expenditure under Demand No. 65, Major Head : "2575—Other Special Areas Programme and 4575—Capital Outlay on Other Special Areas Programmes", during the next financial year.

(This is inclusive of a total sum of Rs. 30,35,00,000 already voted on account)

Printed Budget Speech of Shri Abdur Rezzak Molla on Demand No. 65 laid on the Table was taken as read.

এই প্রস্তাবের মধ্যে ভোট-অন-অ্যাকাউন্টস খাতে ৮৭,৮৯৫ কোটি টাকা অন্তর্ভুক্ত আছে।

সুন্দরবনের মোট আয়তন প্রায় ৯,৬৩০ বর্গ কিলোমিটার। এর মধ্যে প্রায় ৪,২৬৩ বর্গ কিলোমিটার সংরক্ষিত বনাঞ্চল। বাকি এলাকাজুড়ে রয়েছে জনবসতি, আবাদি জমি ও নদীনালা। কিন্তু ১৮৩৩ সাল পর্যন্ত সুন্দরবনে সমগ্র এলাকাই ছিল বনাঞ্চল। জমি ইজারা দিয়ে লাটদারি প্রথা প্রবর্তন করার ফলে সুন্দরবনের বন ধ্বংস করে জনবসতির পত্তন করা হয়। এরই ফলে সুন্দরবনের অর্ধাংশের কিছু বেশি এলাকায় জঙ্গল হাসিল করে গড়ে উঠেছে জনবসতি। বর্তমানে এই আবাদি এলাকার জনসংখ্যা প্রায় ৩৫ লক্ষ। বহিরাগত শ্রমিক দ্বারা জঙ্গল পরিষ্কার করে কৃষির প্রবর্তন করা হয়। সেই শ্রমিকরা সিংহভাগ জমির স্বত্ব থেকে বঞ্চিত হয়েছে ও কালক্রমে ভূমিহীন ক্ষেতমজুরের সংখ্যা বেড়ে চলেছে। সুন্দরবনের সব নদী জোয়ার ভাটার নদী। জোয়ারের সময় প্রচুর পলি নদীপথ বেয়ে অভ্যন্তরে আসে। কিন্তু লাটদারদের

অকালে বাঁধ বেঁধে আবাদ করায় সেই নদীর পলি দুই তীরে উপচে পড়ে স্বাভাবিকভাবে ভূভাগ তৈরি করার উপায় থাকেনি। নদীগর্ভে পলি সঞ্চয় হয়েছে ও তার ফলে সৃষ্টি হয়েছে সুন্দরবনে জীবনমরণ সমস্যা যথা—বন্যার পুনরাবৃত্তি ও নোনা জলের প্লাবন এবং জলনিকাশি অসুবিধা। লাটদাররা যে প্রায় ৩,৫০০ কিলোমিটার মাটির বাঁধ করেছিল তা দুর্বল ও নিচু। বন্যার বেগ অনেক সময়ই এই বাঁধ রোধ করতে পারে না। শুধু বাঁধগুলি মেরামতি করতেই বিপুল অর্থ প্রতি বছর ব্যয় করতে হয়। ক্রমাগত বাঁধ ভাঙ্গার জন্য বহু কোটি টাকার ফসল নষ্ট হয় ও গৃহপালিত পশুর জীবনহানী ঘটে থাকে। নিদারুণ জল কষ্ট ও রোগের প্রার্দুভাব দেখা যায়। পলি জমে নদী গর্ভের উচ্চতা বেড়ে চলেছে, ফলে আবাদি জমি অনেক ক্ষেত্রে আজ জোয়ারের জলের উচ্চতা থেকে নিচু, সেজন্য আজ সুন্দরবনে দেখা দিয়েছে ব্যাপক জলনিকাশি সমস্যা। নদীনালা ধীরে ধীরে মজে যাওয়ায় নদীমাতৃক সুন্দরবনের পরিবহন ব্যবস্থা ক্রমশ অবনতি হচ্ছে—কারণ সুন্দরবনে আজও নদীনালাই পরিবহনের প্রধান অবলম্বন। পাকা সড়ক বা রেলপথের দৈর্ঘ্য এই অঞ্চলে নিতান্তই সামান্য। নদীসমূহের নাব্যতার যে কত অবনতি হয়েছে তা একটি উদাহরণ থেকেই বোঝা যায়। এক সময় মাতলা নদীবন্দর ক্যানিংকে কলকাতার বিকল্প বন্দর হিসাবে গড়ে তোলা হয়েছিল। ১৮৬১ সাল থেকে ১৮৭০ সাল পর্যন্ত অনেকগুলি সমুদ্রগামী জাহাজ পোর্ট ক্যানিং-এ ভিড়েছিল। তখন ভাটার সময়ও মাতলা নদীর গভীরতা ছিল ২১ ফুট আর আজ চড়া পড়ে এমন অবস্থা হয়েছে যে ছোট যন্ত্রচালিত নৌকাও ক্যানিং জেটিতে ভিড়তে অসুবিধা হয়। এই ঐতিহাসিক পটভূমি সুন্দরবনের সমস্যাগুলির বিশ্লেষণে সাহায্য করবে এবং বুঝিয়ে দেবে যে সুন্দরবন [illegible] উন্নয়নের জন্য বিশেষ অগ্রাধিকার কেন যুক্তিসঙ্গত ও জরুরি।

ভৌগোলিক প্রতিকূলতার জন্য খুব কম অঞ্চলেই বিদ্যুৎ পৌঁছেছে। বিদ্যুতের অভাবে ক্ষুদ্র কুটির শিল্পের প্রসার এখানে ঘটেনি। পরিবহনের অসুবিধা থাকায় সুন্দরবনের প্রত্যন্ত অঞ্চলগুলি এখনও কলকাতার মতো বৃহৎ বাজারের সুযোগ নিতে পারেনি। এ সব কথা মনে রেখে পশ্চাদপদ সুন্দরবন এলাকার উন্নয়নের উপর বামফ্রন্ট সরকার শুরু থেকেই গুরুত্ব আরোপ করেছেন। পূর্বতন সরকার ১৯৭২-৭৩ সালে উন্নয়ন ও পরিকল্পনা বিভাগের অধীনে পৃথক সুন্দরবন উন্নয়ন বিষয়ক শাখা ও সুন্দরবন উন্নয়ন পর্যদ গঠন করেন। প্রথম বছর পরিকল্পনাখাতে ব্যয়বরাদ্দ হয়েছিল ১ লক্ষ টাকা এবং ক্রমে তা বেড়ে ১৯৭৬-৭৭ সালে বাজেট বরাদ্দ ছিল ৬০ লক্ষ টাকা। কিন্তু বামফ্রন্ট সরকার প্রথম বাজেটেই ১৯৭৭-৭৮ সালে ১ কোটি ২০ লক্ষ টাকা বরাদ্দ করে এই এলাকার উন্নয়নের জন্য জোর দিয়েছিলেন। পরবর্তীকালে এই এলাকার দ্রুত উন্নয়নের স্বার্থে আন্তর্জাতিক কৃষি উন্নয়ন তহবিলের (ইফাড) সাহায্যও নেওয়া হয়েছে। সুন্দরবনের দ্রুত উন্নয়নের স্বার্থে সুন্দরবন উন্নয়ন শাখাকে একটি পূর্ণ বিভাগের মর্যাদা দিয়েছেন। সুন্দরবন উন্নয়নের প্রকল্প রূপায়ণের কর্মধারার সঙ্গে স্থানীয় জনপ্রতিনিধিগণ অঙ্গাঙ্গিভাবে জড়িত এবং পরিকল্পনা রূপায়ণে তাদের ভূমিকাও কিছু কম নয়।

১৯৯৭-৯৮ আর্থিক বছরে পরিকল্পনাখাতে ৭.৭০ কোটি টাকা বরাদ্দ ছাড়াও ১০ম অর্থ কমিশনের বরাদ্দকৃত ৯.০০ কোটি টাকা সুন্দরবনের সার্বিক উন্নয়নের স্বার্থে বরাদ্দ করা

হয়েছে। সুন্দরবন এলাকার উন্নয়নের স্বার্থে দশম অর্থ কমিশন চার বছরের জন্য (১৯৯৬-২০০০) মোট ৩৫.০০ কোটি টাকা অর্থ বরাদ্দের সুপারিশ করেছেন। সুন্দরবন বিষয়ক দপ্তরকে এই অর্থ বরাদ্দের জন্য সংযোগ রক্ষাকারী দপ্তর করা হয়েছে। এই অর্থ সদ্ব্যবহারের জন্য সুন্দরবন বিষয়ক দপ্তর পূর্ত (সড়ক), জনস্বাস্থ্য, বিদ্যুৎদপ্তর, জেলা পরিষদ ও জেলা প্রশাসনের সাহায্যে একটি প্রকল্প তৈরি করেছেন। এই প্রকল্পে ইট, খোয়া বিছানো রাস্তা নির্মাণ, জেটি নির্মাণ, পানীয় জল সরবরাহ, পাকারাস্তা, হাড়োয়ার সেতু নির্মাণ, ক্যানিং, হাড়োয়া, মিনাখাঁ, হিঙ্গলগঞ্জে বিদ্যুৎকেন্দ্র নির্মাণ, বাদাবন সৃষ্টি ইত্যাদি অন্তর্ভুক্ত করা হয়েছে। এছাড়া ১৯৯৭-৯৮ সালে গ্রামীণ পরিকাঠামো উন্নয়ন তহবিল (আর. আই. ডি. এফ.) থেকে ৫.০০ কোটি টাকা অর্থ বরাদ্দের সংস্থান রাখা হয়েছে।

আমরা বিগত বছরগুলিতে সুন্দরবনে যে উন্নয়ন কর্মসূচি রূপায়িত করে আসছি তার মূল বিষয়গুলি হল—

১। নদীপথে জেটি নির্মাণ এবং ইটের রাস্তা তৈরির মাধ্যমে যোগাযোগ ব্যবস্থার উন্নতি।

২। মজাখাল সংস্কারের মাধ্যমে জলনিকাশি ব্যবস্থার উন্নতি ও সেচের জলের বন্দোবস্ত করে এক ফসলি জমিকে দুই বা তিন ফসলি জমিতে রূপান্তরিত করা।

৩। কৃষি প্রযুক্তির প্রসার ও শীতকালীন চাষে ক্ষুদ্র ও প্রান্তিক চাষীদের উন্নত ফলনের বীজ ও সার দিয়ে সহায়তা করা।

৪। সামাজিক বনসৃজন করে ভূমিক্ষয় ও পরিবেশ দূষণ রোধ ও জ্বালানির সংস্থান করা।

৫। নলকূপ খননের মাধ্যমে পানীয় জলের সংস্থান করা।

৬। গ্রামীণ মহিলাদের ক্ষেত্রে ক্ষুদ্র ও কুটির শিল্পের জন্য প্রশিক্ষণ ও সাহায্য করা।

৭। সুষ্ঠু প্রথায় মৎস্য চাষের প্রবর্তন ইত্যাদি।

১৯৯৬-৯৭ সালে দপ্তর কর্তৃক সৃষ্ট সম্পদের রক্ষণাবেক্ষণের জন্য ৮০ লক্ষ টাকা ধার্য হয়েছে। এছাড়া, গত ১৯৯৫ সালের মে মাসের সুন্দরবন এলাকায় ঘূর্ণিঝড়ে ক্ষতিগ্রস্ত অঞ্চলে পর্ষদ কর্তৃক সৃষ্ঠ পরিকাঠামো মেরামতির কাজ সম্পন্ন করার জন্য পশ্চিমবঙ্গ সরকারের ত্রাণ দপ্তর থেকে ৬০ লক্ষ টাকা বরাদ্দ পাওয়া গেছে। ১৯৯৬-৯৭ সালে পরিকল্পনাখাতে ৭ কোটি টাকা বরাদ্দকৃত ছিল। এছাড়া, ১০ম অর্থ কমিশনের বরাদ্দকৃত আরও ৭ কোটি টাকা সুন্দরবনের সার্বিক উন্নয়নের খাতে বরাদ্দ আছে।

১৯৯৬-৯৭ সালে, ফেব্রুয়ারি, ১৯৯৭ পর্যন্ত রূপায়িত **কর্মসূচি নিম্নরূপ :**

| **(ক) পরিকাঠামো** | **এপ্রিল ১৯৯৬ থেকে ফেব্রুয়ারি ১৯৯৭ পর্যন্ত** |
|---|---|
| (ক) ইট-বিছানো রাস্তা (কিমি) | ৬০.০০ |
| (খ) পাকা জেটি (সংখ্যা) | ৩ |
| (গ) সেতু/কালভার্ট (সংখ্যা) | ৩ |
| (ঘ) মজাখাল সংস্কার (কিমি) | ০.৬৩০ |
| (ঙ) পানীয় জলের নলকূপ খনন (সংখ্যা) | ৩১ |
| (চ) ঘাট-বাঁধানো পুকুর (সংখ্যা) | ১ |

**(খ) কৃষিসম্প্রসার ও সহযোগী কর্মসূচি**

রবিমরশুমে চাষ ও উৎপাদন বৃদ্ধিতে উৎসাহ দানের বিষয়ে লক্ষ্য রেখে ১৯৯৬-৯৭ সালে কৃষি সম্প্রসারণ কর্মসূচির অধীনে ১০,২৮৪ একর জমিতে আলু, গম, সরিষা, লঙ্কা, শীত ও গ্রীষ্মকালীন সব্জি, মুগ, চিনাবাদাম ও উন্নত জাতের ওল চাষের ব্যবস্থা করা হয়েছে। এজন্য সুন্দরবনের ১৯টি ব্লকের ক্ষুদ্র, প্রান্তিক, বর্গাদার ও পাট্টাদার কৃষকদের মধ্যে অধিক ফলনশীল জাতের বীজ ও রাসায়নিক সার অনুদান হিসাবে বিতরণ করা হয়েছে। এছাড়া, ১৯৯৬-৯৭ খরিফ মরশুমে ৯,১০০ জন ক্ষুদ্র, প্রান্ত্রিক, বর্গাদার ও পাট্টাদার কৃষকদের মধ্যে ১৮,২০০টি নারকেল চারা বিতরণ করা হয়েছে।

সুন্দরবনের ৭টি ব্লকের ৫০ জন মহিলাকে মাশরুম (কোরক) চাষের প্রশিক্ষণ ও মাশরুম চাষের জন্য প্রয়োজনীয় উপযোগ দিয়ে সাহায্য করা হয়েছে। জয়নগর ২নং ও বাসন্তী ব্লকের ৩৫০ জন কৃষকের জমিতে রবি মরশুমে তুলা চাষ প্রদর্শনের ব্যবস্থা করা হয়েছে।

উন্নত জাতের হাঁস ও মুরগি পালনের উৎসাহ দেওয়ার জন্য ১৯৯৬-৯৭ মরশুমে ১১৪টি পরিবারের দুঃস্থ মহিলার মধ্যে ১,১৪০টি মুরগি ও হাঁস বিতরণ করা হয়েছে।

ভূমি উন্নয়ন তথা ক্ষুদ্রসেচ ব্যবস্থা করে বৃষ্টির জল ধরে রাখা ও রবি মরশুমে সেচের সুযোগ করে দেওয়ার লক্ষ্যে সুন্দরবনের ১১টি ব্লকে ১১৫টি প্রকল্পের কাজ হাতে নেওয়া হয়েছে।

সুন্দরবনের বিদ্যুৎবিহীন দ্বীপ এলাকার ১১টি ব্লকের নির্বাচিত শিক্ষা প্রতিষ্ঠানের হোস্টেলে ছাত্রছাত্রীদের পঠন-পাঠনের সুবিধার্থে ২০০টি সৌরলণ্ঠন বিতরণের ব্যবস্থা করা হয়েছে।

এছাড়া সুন্দরবনের প্রত্যন্ত দ্বীপগুলির কৃষকদের আধুনিক কৃষি প্রযুক্তি চাষ ও তার প্রয়োগ বিষয়ে অবহিত করার উদ্দেশ্যে প্রশিক্ষণ শিবির তথা কর্মশালার আয়োজন করা হয়েছে। এই কর্মসূচির মাধ্যমে প্রায় ৩৫০ জন কৃষককে সুযোগ দেওয়া সম্ভব হয়েছে।

**(গ) সামাজিক বন সৃজন**

সুন্দরবনের সামাজিক বনসৃজনের উপর ১৯৮১-৮২ সালে থেকেই সরকার গুরুত্ব আরোপ করে আসছেন। ১৯৯৫-৯৬ সালে বিভাগীয় নার্সারিতে উৎপাদিত চারাগুলি ১৯৯৬-৯৭ সালে জনসাধারণের মধ্যে বিতরণ করা হয়েছে। এই বিতরণের উদ্দেশ্যে বাড়ির লাগোয়া জমিতে বাগিচাবন সৃষ্টি করা ও পরিবেশ সম্বন্ধে জনসাধারণকে সচেতন করা। এছাড়া বনদপ্তরের সুন্দরবন জীব-পরিমন্ডলের অধিকার থেকে প্রাপ্ত অর্থের দ্বারা বাদাবন সৃষ্টি ও অন্যান্য বৃক্ষ রোপণ করা হবে।

**(ঘ) মৎস্যচাষ**

বাসন্তী থানার ঝড়খালি ও নামখানার মৌসুমিতে দুটি লোনাজলের মাছ চাষের খামার গড়ে তোলা হয়েছে। এরমধ্যে ঝড়খালিতে আনুমানিক ১০৭ হেক্টর এলাকা উন্নয়ন করে সমবায় সমিতিকে হস্তান্তর করা হয়েছে এবং মৌসুমিতে ৪টি পুকুর ৪টি সমবায়কে হস্তান্তর করা হয়েছে। এরফলে বেশ কিছু ভূমিহীন মৎস্যজীবী পরিবার উপকৃত হয়েছেন। ভূমিক্ষয় কারণে মৌসুমিতে ২টি পুকুর হস্তান্তর করা সম্ভব হয়নি। মৌসুমীতে ২টি পুকুর ১১.৬২ হেক্টর জলভূমিতে এবং ঝড়খালিতে ১২ হেক্টর জলভূমিতে মোট ২৩.৬২ হেক্টর এলাকায় বিভাগীয় ভাবে মাছ চাষ করে ১৯৯৬-৯৭ সালে বিভিন্ন ধরনের নোনা মাছ উৎপাদন করা সম্ভব হবে।

**১৯৯৭-৯৮ সালের কর্মসূচি**

বামফ্রন্ট সরকারের প্রচেষ্টায় বিগত বছরগুলিতে সুন্দরবন এলাকায় বিভিন্ন কর্মসূচি রূপায়িত করে সুফল পাওয়া গেছে। কিন্তু প্রয়োজন এত ব্যাপক যে কর্মসূচিকে আমাদের আরও সম্প্রসারিত করা দরকার, তাই আরও দীর্ঘকাল আরও আন্তরিকতার সঙ্গে আমাদের কাজ করে যেতে হবে। কিন্তু এর জন্য আরও আর্থিক বরাদ্দ বাড়ানোর প্রয়োজন।

বলাবাহুল্য সুন্দরবন উন্নয়নের কাজের প্রধান লক্ষ্য গ্রামীণ জনসাধারণের অর্থনৈতিক বিকাশ এবং স্বভাবতই সুন্দরবন এলাকায় এই কাজ মূলত কৃষি ও আনুষঙ্গিক বিষয়মুখী। সুন্দরবনের যোগাযোগ ব্যবস্থা অপ্রতুল সেই জন্য আমরা পরিকাঠামো উন্নয়নের দিকে বিশেষ নজর দিয়েছি। একদিকে যেমন সেচ ও জল নিকাশি বিষয়ক নতুন কাজ হাতে নেওয়া হয়েছে, পাশাপাশি গ্রামীণ রাস্তা তৈরির কাজও পুরোদমে চলছে। তাছাড়া নদী পথে যাতায়াতের সুবিধার জন্য পাকা জেটি নির্মাণ করা হয়েছে। পানীয় জলের সমস্যা নিবারণের জন্য নলকূপ খনন করা হয়েছে।

এছাড়া, বনসৃজন ও মৎস্যচাষের কাজ আগামী বছরেও অব্যাহত রাখা হবে। বিগত কয়েক বছর ধরে যে সম্পদ সৃষ্টি করা হয়েছে তা রক্ষণাবেক্ষণ ও নবীকরণের উপর আগামী বছরও জোর দেওয়া হবে। ১০ম অর্থ কমিশনের প্রাপ্ত অর্থের দ্বারা বিদ্যুৎ পর্ষদের মাধ্যমে

সুন্দরবন অঞ্চলের বিদ্যুৎ সরবরাহ উন্নতির লক্ষ্যে বিদ্যুৎকেন্দ্র স্থাপনের কাজ হাতে নেওয়া হবে। পানীয় জল সরবরাহ করার জন্য জনস্বাস্থ্য কারিগরি দপ্তরের সহযোগিতায় পরিকল্পনা রূপায়িত করার কাজ হাতে নেওয়া হবে। এছাড়া হাড়োয়া ব্রিজের কাজও হাতে নেওয়া হবে। নতুন বাদাবন সৃজনের কাজও নেওয়া হবে। এছাড়া প্রথাগত পরিকল্পনাখাতে অর্থ বরাদ্দ দ্বারা পরিকাঠামো উন্নতির নতুন কাজ হাতে নেওয়ার সাথেসাথে সামাজিক বনসৃজন, কৃষি সম্প্রসারণ কর্মসূচি, মহিলাদের জন্য বিশেষ কর্মসূচি ইত্যাদি গ্রহণ করার প্রস্তাবও হাতে নেওয়া হবে। এছাড়া গ্রামীণ পরিকাঠামো উন্নয়ন তহবিল থেকে প্রাপ্ত অর্থ দ্বারা সুন্দরবন অঞ্চলে পাকা রাস্তা উন্নয়নের প্রস্তাব নেওয়া হয়েছে।

আশাকরি, মাননীয় সদস্যগণ সুন্দরবন উন্নয়নের স্বার্থে ১৯৯৭-৯৮ সালের প্রস্তাবিত ব্যয়-বরাদ্দ অনুমোদন করবেন।

(Printed Budget Speech of Shri Maheswar Murmu on Demand No. 65 laid on the Table was taken as read.)

বর্তমান বছরে উপজাতীয় উপপরিকল্পনায় (ট্রাইব্যাল সাব প্ল্যান-এ) অভিযাচন-৪১ আলাদাভাবে সৃষ্টি করা হয়েছে এবং এর অধীনে ঝাড়গ্রাম উন্নয়ন পর্যদে ৬৫ লক্ষ টাকা বরাদ্দ অনুমোদনের প্রস্তাব রাখা হয়েছে।

ঝাড়গ্রাম মহকুমা পশ্চিমবঙ্গে অনুন্নত অঞ্চলগুলির অন্যতম। এই মহকুমার জনসংখ্যা ৮,৭৭,৩১২। তার মধ্যে ৩০.৫৬ শতাংশ আদিবাসী এবং ১৮.১ শতাংশ তফসিলি জাতিভুক্ত— যারা বিশেষভাবে পশ্চাদপদ ও অনগ্রসর। এদের বিশেষ উন্নতির কথা চিন্তা করেই পর্যদ মোট বরাদ্দের ৫০ শতাংশ আদিবাসী ও ২৫ শতাংশ তফসিলি জাতির উনয়নমূলক প্রকল্পে খরচ করে। এটি মুখ্যত কৃষিপ্রধান অঞ্চল হলেও খরাপ্রবণ এবং উর্বরা শক্তি কম থাকায় এখানে একর প্রতি কৃষি উৎপাদন খুবই অল্প। এই অঞ্চল যেমন কৃষি ক্ষেত্রে পিছিয়ে তেমনই এখানকার শিল্পবিকাশ, বিদ্যুৎ, যোগাযোগ ব্যবস্থা বিশেষ গুরুত্ব প্রদানের দাবি রাখে।

এইসব কথা মনে রেখে বামফ্রন্ট সরকার শুরু থেকেই যত্ন ও আন্তরিকতার সঙ্গে তার স্বাভাবিক উন্নয়নমূলক কর্মকান্ডের পাশাপাশি সীমিত ক্ষমতার মধ্যে এই পশ্চাদপদ এলাকার সর্বাঙ্গীণ আর্থ-সামাজিক উন্নতি ত্বরান্বিত করতে ঝাড়গ্রাম উন্নয়ন পর্যদের মাধ্যমে বিশেষ কর্মসূচি তৈরি করে কাজ করে চলেছে। অর্থের অভাব ও অপরাপর কারণে বিভিন্ন দপ্তরের অসমাপ্ত প্রকল্পগুলিকে সম্পূর্ণ করাই হল এই প্রকল্পগুলির উদ্দেশ্য।

এই কর্মসূচির প্রধান লক্ষ্য সেচ ব্যবস্থা প্রসারের মাধ্যমে কৃষির উন্নতিসাধন, রাস্তা, সেতু ও কালভার্ট নির্মাণের মাধ্যমে যোগাযোগ ব্যবস্থার উন্নতিসাধণ, শিক্ষার সাধারণ মান উন্নয়নের জন্য বিদ্যায়তনগুলির ভবন গঠন ও পুনর্গঠন, পানীয় জল সরবরাহ, পৌর এলাকার জলনিকাশি ব্যবস্থার উন্নতিসাধন, বনসৃজন, ক্ষুদ্রশিল্প বিকাশের জন্য পরিকাঠামো সৃষ্টি এবং আদিবাসী সংস্কৃতিকে উৎসাহদানের জন্য মেলা ও উৎসবের আয়োজন ইত্যাদি।

ঝাড়গ্রাম উন্নয়ন পর্ষদ এযাবত যে সমস্ত খাতে কর্মসূচি রূপায়ণ করেছে তার একটি সংক্ষিপ্ত বিবরণ নীচে দেওয়া হল ঃ

**১। ক্ষুদ্রসেচ**

ক্ষুদ্রসেচ ব্যবস্থা প্রসারের জন্য ঝাড়গ্রাম উন্নয়ন পর্ষদের অর্থানুকূল্যে এযাবত ৩২টি নদী জলোত্তলন প্রকল্প নির্মাণ করা হয়েছে যার দ্বারা ১,২৮০ হেক্টর জমিতে সেচের জল দেওয়া সম্ভব হয়েছে। এছাড়া অন্যান্য ক্ষুদ্রসেচ প্রকল্পের মাধ্যমে (যেমন—খাল, জোড়বাঁধ, বাঁধ, কূপ ও অগভীর নলকূপ প্রভৃতি) আরও ৬,৭৮৪ হেক্টর জমিতে সেচের জল সরবরাহ করা হচ্ছে। অকেজো ক্ষুদ্র সেচ (নদী-জলোত্তলন) প্রকল্পগুলি আধুনিকীকরণের জন্য ২.০০ লক্ষ টাকা ধরা হয়েছে। সাঁকরাইল পঞ্চায়েতের অধীনে একটি মাঝারি সেচ (নদী-জলোত্তলন) প্রকল্প গ্রহণ করা হয়েছে। এছাড়া সমস্ত ধরনের চালু সেচ প্রকল্পগুলি এই বছরের মধ্যে শেষ করা হবে। প্রতিটি সেচপ্রকল্প (নদী-জলোত্তলন পরিচালনা করার জন্য একটি করে কমিটি তৈরি করা হবে।

১৯৯৬-৯৭ আর্থিক বছরে মোট ৩৯.০০ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে এবং কৃষি কারিগরি অধিকারের মাধ্যমে আরও নিম্নলিখিত ১২টি নতুন ক্ষুদ্রসেচ (নদী-জলোত্তলন) প্রকল্পের কাজ আরম্ভ হয়েছে, যেগুলির মোট প্রত্যাশিত লক্ষ্যমাত্রা হল ৭২৮ হেক্টর।

(১) মুরগিডিহী (ঝাড়গ্রাম), (২) অষ্ঠি (জাম্বনী), (৩) বেলবেড়িয়া (জাম্বনী), (৪) বামুনডিহা (জাম্বনী), (৫) পাপাতপুর (বিনপুর-১), (৬) বাঁশজুড়ি (বিনপুর-২), ৯৭) এরগোদা (বিনপুর-২), (৮) দোহবান্ধ (গোপীবল্লভপুর-১), (৯) বালিয়াপাল (গোপীবল্লভপুর-২), (১০) চাইনিসোল (গোপীবল্লভপুর-২), (১১) গুয়ালরা-২ (গোপীবল্লভপুর-২) এবং (১২) মানিকঝাটিয়া (সাঁকরাইল)।

তুর্কি খাল, সেচ প্রকল্পের খাল ও খালের পরিকাঠামো নির্মাণের জন্য ২,০০,৭৫১.০০ টাকা বর্তমান আর্থিক বছর পর্যন্ত অনুমোদন করা হয়েছে। এছাড়া সেচ ও জলপথ অধিকারের মাধ্যমে চলতি ক্ষুদ্রসেচ প্রকল্প কুসমী খালের জন্য বর্তমান আর্থিক বছরে এই প্রকল্পের মোট ব্যয় ২,০০,০০০.০০ টাকা বরাদ্দ করা হয়েছে।

**২। পথঘাট**

এই খাতে ঝাড়গ্রাম উন্নয়ন পর্ষদ পূর্ত সড়ক অধিকারের মাধ্যমে বেশ কয়েকটি পাকা রাস্তা এবং সেতু নির্মাণ ও সংস্কারের কাজ করেছে। এ যাবৎ প্রায় ১৩৫ কি.মি. পাকা রাস্তা নির্মাণ করা হয়েছে। অন্যান্য দপ্তরের সহায়তায় বিনপুর থানার অধীনে প্রতাপপুর কজওয়ে নির্মাণের প্রস্তাব নেওয়া হয়েছে। এই রাস্তাগুলি প্রতি বৎসর সংস্কার ও রক্ষণাবেক্ষণ করার জন্য যথেষ্ট অর্থের ব্যবস্থা করার বিষয়টি পূর্ত দপ্তর ও অর্থ দপ্তরের সঙ্গে আলোচনা করা হচ্ছে।

এছাড়া নিম্নলিখিত রাস্তাগুলিতে বর্তমান বছরে কাজ চলছে এবং ১৯৯৭-৯৮ আর্থিক বছরের মধ্যে সমাপ্ত হবে।

(১) খালসিউলি-মালঞ্চ (ফেজ-৩) (২) কেশিয়াপাতা-গজাশিমুল রোড ভায়া চুনপাড়া, (৩) গোয়ালমারা-তপসিয়া রোড ভায়া বেলিয়াবেড়া (ফেজ-২), (৪) জাম্বনী চুতিয়া রোড (ফেজ-৩), (৫) আশুই-নারিয়াশোল ভায়া পন্ডাছোটা (ফেজ-৩), (৬) পুকুরিয়া-চন্ড্রী রোড এবং (৭) বেলপাহাড়ী-ওদালচুয়া রোড (এস্টেট পর্যন্ত)।

উপরিলিখিত প্রকল্পগুলি ছাড়াও মোট ২০৫ কি. মি. সংযোগকারী গ্রামীণ সড়ক, ১০টি কজওয়ে এবং ৩১টি কালভার্ট পঞ্চায়েতগুলি রূপায়ণ করেছে যার মধ্যে ঝাড়গ্রাম ব্লকে বীরভানপুর কালভার্ট এবং বিনপুর-২ ব্লকে বাঁশিরখাল সেতু উল্লেখযোগ্য।

৩। **শিক্ষা**

ঝাড়গ্রাম উন্নয়ন পর্ষদ আদিবাসী অধ্যুষিত এই অঞ্চলে শিক্ষা বিস্তারে একটি বিশেষ ভূমিকা গ্রহণ করেছে। এযাবত ৪৭০টি প্রাথমিক বিদ্যালয়, ১৭২টি হাই/জুনিয়ার হাইস্কুল, ৬টি মহাবিদ্যালয়ের নির্মাণ ও সংস্কারের কাজ করা হয়েছে। তার মধ্যে মানিকপাড়া কলেজের ল্যাবরেটরি স্থাপনের কাজ ও শিলদা চন্দ্রশেখর কলেজের ভবনে বিদ্যুৎ সংযোগ ও সম্প্রসারণের কাজ ও গোপীবল্লভপুর সুবর্ণরেখা কলেজের ভবন নির্মাণের কাজ উল্লেখযোগ্য।

৪। **ক্ষুদ্রশিল্প**

ঝাড়গ্রাম মহকুমায় ক্ষুদ্রশিল্প স্থাপনের উৎসাহদানের জন্য ঝাড়গ্রাম শহরের সন্নিকটে একটি ইন্ডাস্ট্রিয়াল এস্টেট নির্মিত হয়েছে। এছাড়া ঝাড়গ্রামের শিলদাতে শিল্প-শ্রমিকদের জন্য একটি ট্রেড-শেড গঠন করা হয়েছে। নয়াগ্রামে, গোপীবল্লভপুরে, বেলপাহাড়ী ও জাম্বনীতে বাবুই ঘাস থেকে দড়ি তৈরি করার জন্য শ্রমিকদের অর্থ সাহায্য করা হয়েছে। জেলা শিল্পন্নোয়ন কেন্দ্র এবং আই. আই. টি. কেন্দ্র, খড়গপুর এই সকল শ্রমিকদের প্রশিক্ষণ দিয়েছে। জাম্বনী পঞ্চায়েত সমিতি এলাকায় গ্রামীণ শিল্প বিকাশের জন্য ৩.৫২ লক্ষ টাকা ব্যয়ে একটি ট্রেড-শেড নির্মাণ করা হয়েছে।

৫। **বনসৃজন**

ঝাড়গ্রাম মহকুমায় অরণ্য একটি বিশেষ সম্পদ। এই অরণ্য সম্পদের গুরুত্ব উপলব্ধি করে ঝাড়গ্রাম অঞ্চলে মোট ৯২৬ হেক্টর বনসৃজন ও ১২৮ কি.মি. রাস্তার পার্শ্বস্থ বনসৃজন করা হয়েছে। গোপীবল্লভপুর-১ পঞ্চায়েত সমিতি এবং অন্যান্য পঞ্চায়েত সমিতির মাধ্যমে সামাজিক বনসৃজনের উদ্দেশ্যে পতিত জমির বাছাই ও উন্নতি সাধনের জন্য প্রাথমিক পদক্ষেপ নেওয়া হয়েছে। ভুলাভেদা থেকে কাঁকড়াঝোর পর্যন্ত একটি রাস্তা নির্মাণের প্রকল্প বন-দপ্তরের অনুমোদনের জন্য পাঠানো হয়েছে।

৬। **বিবিধ**

উপরিলিখিত বিশেষ বিশেষ প্রকল্পগুলি ছাড়াও ঝাড়গ্রাম উন্নয়ন পর্ষদের মঞ্জুরীকৃত অর্থের দ্বারা ৩৬০টি পানীয় জল সরবরাহের জন্য কূপ খনন, ২১টি প্যাসেঞ্জার-শেড, ১টি স্টেডিয়াম, ২টি পার্ক, ৭টি গবাদি পশুদের কৃত্রিম প্রজনন কেন্দ্র এবং একটি ল্যাবরেটরি তৈরি

করা হয়েছে এবং ভেড়া চাষ প্রকল্পে মোট ১৮৮টি ভেড়া দান করা হয়েছে। একটি পৌর নর্দমা নির্মাণ সমিতি এলাকায় কয়েকটি আদিবাসী গ্রামকে পর্যায়ক্রমে বৈদ্যুতিকরণ করা হয়েছে। এছাড়া মেধাবী ছাত্রদের মধ্যে পুস্তক বিতরণ, পরিবেশ উন্নয়ন এবং উপজাতি রায়তদের মধ্যে পরচা বিলি, সুষম জলবন্টন প্রকল্প, স্কুল উৎসব, ঝাড়গ্রাম মেলা ও যুব উৎসব ইত্যাদির জন্য আর্থিক সহয়তা করা হয়েছে। এছাড়া পাহাড়ে ওঠার সরঞ্জাম কেনার জন্য এক্সপ্লোরার অ্যাসোসিয়েশনকে আর্থিক সহায়তা করা হয়েছে। মহকুমার লোধা সম্প্রদায়ের উন্নয়নের জন্য আই. আই. টি. খড়গপুর গ্রামীণ উন্নয়ন কেন্দ্রের মাধ্যমে বিভিন্ন প্রকল্প নেওয়া হয়েছে।

ঝাড়গ্রাম মহকুমা হাসপাতালে শব ব্যবচ্ছেদ গৃহ ও তার চতুষ্পার্শ্বস্থ প্রাচীর নির্মাণ প্রকল্পে ঝাড়গ্রাম উন্নয়ন পর্ষদ থেকে বর্তমান বছরে ৪.২৭ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে। আশা করা যায় কাজটি এ বছরের মধ্যেই সম্পূর্ণ হবে।

ঝাড়গ্রাম উন্নয়ন পর্ষদের অপর একটি কাজ হল এই সরকারের বিভিন্ন দপ্তরের গুরুত্বপূর্ণ প্রকল্পগুলোর মধ্যে সমন্বয়সাধন করা। এই নীতি অনুসারে ঝাড়গ্রাম উন্নয়ন পর্ষদ-এর তত্ত্বাবধানে ঝাড়গ্রাম মহকুমার অধীনে ৪টি পঞ্চায়েত সমিতির মধ্যে যোগাযোগ স্থাপনের উদ্দেশ্যে রোহিনীতে ডুলং নদীর ওপর একটি সেতু নির্মাণের কাজ আরম্ভ করা হয়েছে।

এই কর্মসূচির সঙ্গে যুক্ত সরকারি অফিসের ব্যয় বাবদ আগামী বছরে পরিকল্পনা বহির্ভূত খাতে ২৪.১০ লক্ষ টাকা বরাদ্দের প্রস্তাব রাখা হয়েছে। ১৯৯৭-৯৮ সালে পরিকল্পনা খাতে ১ কোটি ৫ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে।

আমি, মাননীয় সদস্যদের জানাতে চাই আদিবাসী উন্নয়নকে এ-রাজ্যে অগ্রাধিকার দেওয়া হয়েছে। কেন না আমি শুধুমাত্র ঝাড়গ্রাম উন্নয়ন বিষয়েই দায়িত্বপ্রাপ্ত নই—বিশেষ আদিবাসী অঞ্চল উন্নয়ন বিষয়েও দায়িত্বপ্রাপ্ত। পুরুলিয়া, বাঁকুড়ার সংশ্লিষ্ট এলাকা নিয়ে গঠিত একই ভৌগোলিক বৈশিষ্ট্যযুক্ত ল্যাটেরাইট মৃত্তিকা অঞ্চল বিশেষ আদিবাসী উন্নয়ন এলাকাভুক্ত হতে চলেছে। জীবনধারণের জন্য এই পশ্চাদপদ এলাকার আদিবাসীর এই ভৌগোলিক পরিবেশের উপর নির্ভরশীল।

আশা করি, মাননীয় সদস্যগণ অনগ্রসর ঝাড়গ্রাম এলাকার দ্রুত সার্বিক উন্নয়নসাধনে সর্বতোভাবে সাহায্য করবেন এবং ১৯৯৭-৯৮ সালে ঝাড়গ্রাম উন্নয়ন খাতে ব্যয়-বরাদ্দের যে প্রস্তাব রাখা হয়েছে তা সমর্থন করবেন।

## DEMAND No. 66

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 4,00,03,78,000 be granted for expenditure under Demand No. 66, Major Heads : "2701—Major and Medium Irrigation and 4701—Capital Outlay on Major and Medium Irrigation", during the next financial year.

(This is inclusive of a total sum of Rs. 1,60,00,00,000 already voted on account)

Printed Budget Speech of Shri Debabrata Bandyopadhyay on Demand Nos. 66 & 68 laid on the Table was taken as read.

উক্ত দাবিগুলির মধ্যে রয়েছে ঃ

**ক.** বিধিবদ্ধ রাজ্য যোজনায় (বার্ষিক যোজনা) বিনিয়োগ বাবদ = ১১৫.৩৮ (একশত পনেরো দশমিক তিন আট) কোটি টাকা

**খ.** কৃষি ও গ্রামীণ উন্নয়ন-সংক্রান্ত জাতীয় ব্যাঙ্ক (NABARD)-এর গ্রামীণ অন্তর্কাঠামো উন্নয়ন তহবিল থেকে প্রাপ্ত অর্থ সাহায্য বাবদ

১. মাঝারি ও ক্ষুদ্রসেচে বিনিয়োগ বাবদ.... ৫২.০০ (বাহান্ন দশমিক শূন্য শূন্য) কোটি টাকা = ৮০.০০ (আশি দশমিক শূন্য শূন্য) কোটি টাকা

২. নিকাশি অববাহিকায় ওয়াটার শেড ম্যানেজমেন্ট-এ বিনিয়োগ বাবদ.... ২৮.০০ (আটাশ দশমিক শূন্য শূন্য) কোটি টাকা = ৮০.০০ (আশি দশমিক শূন্য শূন্য) কোটি টাকা

**গ.** গঙ্গা-পদ্মা নদীর মূলখাতে ক্ষয়প্রতিরোধকারী প্রকল্পে দশম অর্থ কমিশনের আর্থিক সাহায্য বাবদ = ৫.২৫ (পাঁচ দশমিক দুই পাঁচ) কোটি টাকা

**ঘ.** সেচ-সুবিধা দ্রুতায়ন কর্মসূচি (AIBP) থেকে তিস্তা বাঁধ প্রকল্পের জন্য কেন্দ্রীয় সরকারের ঋণ সহায়তা বাবদ = ৪০.০০ (চল্লিশ দশমিক শূন্য শূন্য) কোটি টাকা

**ঙ.** এক্সটার্নালি এইডেড প্রোজেক্ট থেকে জলাধারের বাঁধগুলির নিরাপত্তাকরণ বাবদ = ১.০০ (আশি দশমিক শূন্য শূন্য) কোটি টাকা

**চ.** কেন্দ্রীয় সরকারের পোষকতাপ্রাপ্ত একটি প্রকল্প বাবদ = ০.১২ (শূন্য দশমিক এক দুই) কোটি টাকা

**ছ.** যোজনা-বহির্ভূত ব্যয়ের জন্য ধার্য (১,০০,০০০ টাকা প্রভাবিত ব্যয় ব্যতিরেকে) = ২৮৬.৫৬০৪ (দুইশত ছিয়াশি দশমিক পাঁচ ছয় শূন্য চার) কোটি টাকা

যোজনা-বহির্ভূত ব্যয়ের অন্তর্ভুক্ত উপরোক্ত (ছ)-ক্রমিকে বর্ণিত টাকার অঙ্কটি নিম্নরূপ ঃ

১. ডি. ভি. সি.-র সেচ, বন্যানিয়ন্ত্রণ, বিদ্যুৎ-এ অতিরিক্ত ব্যয় বাবদ

· এবং

বিভিন্ন সেচ ও বন্যা নিয়ন্ত্রণ প্রকল্প ইত্যাদির প্রদেয় সুদ বাবদ = ১৭৬.৩৯৪২ (একশত ছিয়াত্তর দশমিক তিন নয় চার দুই) কোটি টাকা

: ...বেক্ষণমূলক পূর্তকর্ম ও নিয়মিত সংস্থাগত ব্যয়নির্বাহ বাবদ অবশিষ্টাংশ = ১১০.১৬৬২ (একশত দশ দশমিক

উক্ত দাবিগুলির মধ্যে ৫০,০০০ (পঞ্চাশ হাজার) টাকার প্রভাবিত ব্যয় ব্যতিরেকে ভোট অন অ্যাকাউন্টে ইতিমধ্যেই ব্যয়নির্বাহের জন্য ২১১,১৫,০০,০০০ (দুইশত এগারো কোটি পনেরো লক্ষ) টাকা অনুমোদিত হয়েছে।

১.২ □ নিম্নবর্ণিত কর্মসমূহের দায়িত্বভার সেচ ও জলপথ বিভাগের ওপর ন্যস্ত আছেঃ

(ক) সেচ ঃ বড় ও মাঝারি সেচ প্রকল্পের পরিকল্পনা রূপায়ণ এবং পরিচালনার মাধ্যমে সেচ ব্যবস্থার উন্নয়ন এবং কৃষিক্ষেত্রে কৃষিজীবী মানুষের কাছে সেচের জলের প্রয়োজনভিত্তিক সুষম বন্টন, এ ছাড়াও জোয়ার-ভাটা প্রবণ এলাকায় নিকাশি খালগুলির মাধ্যমে ও স্থানীয় জনগণের দাবিতে খরীফ, রবি এবং বোরো চাষের জন্য সম্ভাব্য এলাকায় সেচের জল সরবরাহ।

(খ) বন্যানিয়ন্ত্রণ ঃ বন্যার জল ধরে রাখার জন্য জলাধার নির্মাণ বন্যা-নিরোধক নদী বাঁধ তৈরি করা, নিকাশি ব্যবস্থার উন্নতিসাধন প্রভৃতি বন্যা প্রতিরোধক কাজ, সমুদ্রের ও নদী তীরের ক্ষয় প্রতিরোধ করে তটভূমি সংরক্ষণ এবং বন্যা মোকাবিলার অন্যান্য ব্যবস্থাপনার মাধ্যমে শস্য, জমি, সম্পত্তি ও জীবনহানি প্রতিরোধ করা।

১.২.১ □ ভারতের সমস্ত রাজ্যের মধ্যে পশ্চিমবঙ্গে জনবসতির ঘনত্ব সর্বাধিক, সেইজন্য এ রাজ্যে জমির ওপর প্রচন্ড চাপ পড়েছে। ১৯৯১ সালের আদমশুমারি অনুসারে এখানে জনসংখ্যার বার্ষিক বৃদ্ধির গড় হার ২.৪৭৩ শতাংশ এবং প্রতি বর্গ কিলোমিটারে নববসতির পরিমাণ ৭৬৭। এই ক্রমবর্ধমান জনসংখ্যার প্রয়োজনীয় খাদ্য ও বস্ত্রের জোগান দিতে কৃষিজাত সামগ্রীর উৎপাদনও সমহারে বৃদ্ধি পাওয়া প্রয়োজন। সাম্প্রতিক বছরগুলিতে অবশ্য কৃষির উৎপাদনক্ষমতা লক্ষ্যণীয়ভাবে বৃদ্ধি পেয়েছে। আর এটা বহুলাংশে সম্ভব হয়েছে সেচ ব্যবস্থার সম্প্রসারণের মাধ্যমে। অতীতের একফসলি জমিকে বহু ফসলি জমিতে রূপান্তরিত করার প্রয়াসে সেচ ক্ষেত্রে বড় ও মাঝারি সেচ প্রকল্পগুলির বাস্তবায়নের মাধ্যমে সেচ-সামর্থ্য সৃষ্টির কাজকে ত্বরান্বিত করা ও তৎসৃষ্ট সেচ-সামর্থকে স্থিতিশীল করার লক্ষ্যে গুরুত্ব আরোপ করা হয়েছে।

বড় ও মাঝারি সেচ সামর্থ সৃষ্ট এলাকার আয়তন নিম্নের সারণিতে দেখানো হল।

| বছর | সেচসামর্থসৃষ্ট এলাকার পরিমাণ (হাজার হেক্টর হিসেবে) |
|---|---|
| ১৯৯২-৯৩ | ১৩৬৫.০০ |
| ১৯৯৩-৯৪ | ১২৯৪.০০ |
| ১৯৯৪-৯৫ | ১৩০৭.০০ |
| ১৯৯৫-৯৬ | ১৩১৫.০০ (আনুমানিক) |
| ১৯৯৬-৯৭ | ১৩৪৭.০০ ( " ) |

১.২.২ □ প্রতি বছর বর্ষার পরে বড় ও মাঝারি সেচ প্রকল্পগুলি থেকে জলাধারে সঞ্চিত জলের পরিমাণ অনুযায়ী রবি চাষের জন্য জলসরবরাহ করা হয়ে থাকে। রবি চাষের চাহিদা মেটানোর পর, সঞ্চিত জলের পরিমাণের উপর নির্ভর করে, সম্ভব হলে বোরো চাষের জলও সরবরাহ করা হয়। বর্ষার গতি-প্রকৃতি অনুসারে ওই সঞ্চিত জলের পরিমাণ বিভিন্ন বছরে বিভিন্ন রকম হয়। ১৯৯৬-৯৭ মরশুমে সেপ্টেম্বর-অক্টোবরে বৃষ্টিপাতের অপ্রতুলতার জন্য জলাধারে জলস্তর এতটাই নেমে যায় যে ময়ূরাক্ষী ও কংসাবতী প্রকল্প থেকে রবি ও বোরো চাষে কোনও জল দেওয়া সম্ভব হয়নি, ডি. ভি. সি. এলাকায় আনুমানিক ৩২,৪৩০ হেক্টর রবি চাষ সম্ভব হলেও বোরো চাষের কোনও পরিকল্পনা গ্রহণ করা সম্ভব হয়নি।

১.২.৩ □ সারা বছর চাষের কাজে সেচের জলের ক্রমবর্ধমান চাহিদা বর্তমানে কৃষিজীবী মানুষের মনে সেচের জলের ব্যবহারের ক্ষেত্রে এক নতুন মূল্যবোধের জন্ম দিয়েছে, যার ফলে তারা আরও সচেতনভাবে পরিচালন ব্যবস্থায় অংশগ্রহণে এগিয়ে আসছে। জলের সুষমবন্টন ও ভবিষ্যতে কৃষিকার্যে প্রয়োগের ক্ষেত্রে মানগত উন্নতিবিধানে কৃষকদের সেচব্যবস্থায় আরও প্রত্যক্ষভাবে পরিচালনায় অংশগ্রহণ (Participatory Irrigation Management), বর্তমান জাতীয় জলনীতির অন্যতম মুখ্য উদ্দেশ্য।

১.২.৪ □ আমার এই বিভাগ ইতিমধ্যেই কংসাবতী, ময়ূরাক্ষী এবং ডি. ভি. সি. সেচ প্রকল্পের অন্তর্ভুক্ত কয়েকটি অঞ্চলে পরীক্ষামূলকভাবে পরিচালন ব্যবস্থায়, কৃষকদের সরাসরি অংশগ্রহণ (Participatory Irrigation Management) ব্যবস্থা চালু করার ক্ষেত্রে উদ্যোগ গ্রহণ করেছে। আশা করা যায়, আগামী কয়েক বছরের মধ্যে এই উদ্যোগ ফলপ্রসু হয়ে কৃষি-সেচ ব্যবস্থায় এমন একটা পরিবর্তন আনতে সক্ষম হবে যার ফলে খরীফ মরশুমে জলের অপচয় বন্ধ করে বর্ষার পরবর্তী পর্যায়ে অধিক পরিমাণে রবি এমনকি বোরো চাষের সুযোগ পাওয়া যাবে।

১.২.৫ □ ১৯৯৬-৯৭ আর্থিক বছরে পশ্চিমবঙ্গে বিধ্বংসী ঘূর্ণিঝড় ও বন্যার প্রকোপ অনেক কম ছিল। যদিও বর্ষার শেষের দিকের খরা অবস্থা কৃষিক্ষেত্রে কিছুটা প্রতিকূলতার সৃষ্টি করে। অবশ্য বর্ষার প্রথম দিকে দার্জিলিং, জলপাইগুড়ি, কোচবিহার, উত্তর ও দক্ষিণ

দিনাজপুর জেলায় বন্যার ফলে ব্যাপক ক্ষয়ক্ষতি হয়। ডায়না, চেল প্রভৃতি কয়েকটি নদী ভিন্ন খাতে বইতে শুরু করে। স্থানীয় জনগণের সক্রিয় সহযোগিতায় সেগুলি আবার পুরনো খাতে প্রবাহিত করার জন্য সাময়িক ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। অর্থাভাবে পাকা বন্দোবস্ত এখনও সম্ভব হয়নি। উত্তরবঙ্গ বন্যা নিয়ন্ত্রণে এবছর ৯.০০ কোটি টাকা বরাদ্দ করা হয়েছে। কিন্তু সমস্যার সুষ্ঠু সমাধানে কেন্দ্রীয় অনুদান বিশেষ প্রয়োজন।

আগস্ট-সেপ্টেম্বরে গঙ্গা-পদ্মার বিধ্বংসী বন্যা এবং তজ্জনিত ব্যাপক ভূমিক্ষয় অত্যন্ত উদ্বেগের কারণ হয়ে ওঠে। বাম-পাড়ের ভাঙা বাঁধ দিয়ে বন্যার জল মালদহ জেলায় ঢুকে পড়ায় বিস্তীর্ণ জনাকীর্ণ অঞ্চল জলমগ্ন হয়েছিল। মুর্শিদাবাদে পদ্মার করাল রূপ শতশত পরিবারকে গৃহহীন এবং ভূমিহীন করে ফেলে। আখেরিগঞ্জ এলাকায় পদ্মা প্রায় এক কিলোমিটার এলাকা গ্রাস করে ফেলে। মুর্শিদাবাদ জেলায় ভারতীয় এলাকার মধ্যে ভূমিক্ষয় ঘটছে এবং এর ফলে গঙ্গা-পদ্মা নদীর বামতীরে বাংলাদেশে নতুন চর বা ডাঙাজমি গড়ে উঠছে। গঙ্গা-পদ্মা ভাঙন রোধে একটি সার্বিক পরিকল্পনা নেওয়ার আশু প্রয়োজনীয়তা অনস্বীকার্য। অবস্থার গুরুত্ব বিবেচনা করে মাননীয় প্রধানমন্ত্রী মালদহ এবং মুর্শিদাবাদ সফরে আসেন। এর পূর্বে ভবিষ্যতের ভাঙন এবং তজ্জনিত বন্যা প্রতিরোধ ব্যবস্থা গ্রহণের জন্য একটি বিশেষজ্ঞ কমিটি গঠিত হয়। যোজনা কমিশনের এই কমিটি তাদের প্রতিবেদনে মালদহ এবং মুর্শিদাবাদ এই দুটি জেলায় ৩১৫.০০ কোটি টাকার স্বল্পমেয়াদি এবং ৬১২.০০ কোটি টাকার দীর্ঘমেয়াদী কাজের সুপারিশ করেন। এই কাজের কিছু অংশের দায়িত্ব ন্যস্ত হবে ফরাক্কা ব্যারেজ কর্তৃপক্ষের ওপর এবং বাকি অংশের দায়িত্বে থাকবে পশ্চিমবঙ্গ সরকারের সেচ ও জলপথ বিভাগ। সেচ ও জলপথ বিভাগ-সংক্রান্ত সুপারিশগুলি কার্যকর করার জন্য কেন্দ্রীয় আর্থিক সহায়তার আবেদন করা হয়েছে।

১.২.৬ □ গঙ্গা-পদ্মা নদীর পাড় ভাঙনের সমস্যাটি একটি বিশেষ ধরনের। পদ্মা ও ভাগিরথীর মতো দুটি ভয়াবহ নদীর অন্তর্বর্তী ভূখণ্ডের বিপজ্জনকভাবে ক্ষয়, তার ফলে নদী দুটির মিলে যওয়ার সম্ভাবনা, সমস্যাটিকে কিছু জাতীয় এবং আন্তর্জাতিক গুরুত্ব দিয়েছে। রাজ্য সরকারের মতে, এই প্রবল এবং ক্রমাগত নদী ভাঙন থেকে যে ভয়ানক বিপর্যয়ের সম্ভাবনা এবং তা রোধে যে বিপুল পরিমাণ অর্থের প্রয়োজন তা অতি অবশ্যই ভারত সরকারের বিশেষ বিবেচনার যোগ্য এবং এর জন্য প্রয়োজনীয় অর্থের সংস্থান কেন্দ্রীয় সরকারকেই করতে হবে।

**২ □ ১৯৯৬-৯৭ এবং ১৯৯৭-৯৮ বছরে বিভিন্ন ক্ষেত্রে বরাদ্দের অর্থের পরিমাণ নিম্নরূপ :**

| ক্ষেত্র | ১৯৯৬-৯৭ | ১৯৯৭-৯৮ (প্রস্তাবিত) |
|---|---|---|
| ১। সেচ | ১২৪.০০ | ১৬৫.০০ |
| ২। বন্যানিয়ন্ত্রণ | ৬৬.৭৫ | ৭৬.৬৩ |
| সর্বমোট | ১৯০.৭৫ | ২৪১.৬৩ |

২.১ □ উপরোক্ত বক্তব্যের পরিপ্রেক্ষিতে আমি আমার বিভাগের কাজকর্মের একটি সংক্ষিপ্ত বিবরণ এই সভায় পেশ করছি।

**২.১ □ সেচক্ষেত্র**

**৩ □ বৃহৎ সেচ প্রকল্পসমূহ**

**৩.১.১ □ ময়ূরাক্ষী জলাধার প্রকল্প**

৩.১.১.১ □ ময়ূরাক্ষী জলাধার প্রকল্পের কাজ ইতিমধ্যেই শেষ হয়েছে। প্রকল্পটিতে ২,৫০,৮৬০ হেক্টর জমিতে সেচ-সামর্থ তৈরি করা হয়েছে। ১৯৯৬ সালে খরিফ মরশুমে ২,১৭,০০০ হেক্টর জমি সাফল্যের সঙ্গে সেচসেবিত করা গেছে।

৩.১.১.২ □ ৪৫ বছর আগে নির্মিত ময়ূরাক্ষী জলাধারের মূল বাঁধটির এবং দীর্ঘকাল ধরে ব্যবহার করার দরুণ প্রকল্পের সেচ-বন্টন ব্যবস্থায় নিযুক্ত খালগুলির বিশেষ মেরমতির প্রয়োজন দেখা দিয়েছে। এছাড়াও মূল প্রকল্পে স্থিরীকৃত পরিকল্পনা অনুসারে বিহারে সেচের জল সরবরাহ ব্যবস্থা চালু রাখার জন্য পুরানো ও অচল উচ্চ ক্ষমতাসম্পন্ন পাম্পগুলিকে পরিবর্তন করা প্রয়োজন। এইসব ব্যয় নির্বাহের জন্য চলতি বছরে যোজনা খাতে ২.৩০ কোটি টাকার বরাদ্দের সংস্থান রাখা হয়েছে।

**৩.১.২ □ দামোদর উপত্যকা প্রকল্পের অন্তর্গত বাঁধ ও সেচ ব্যবস্থা**

৩.১.২.১ □ গত বছরে দামোদর উপত্যকা প্রকল্পের আওতাধীন বাঁধ ও সেচ ব্যবস্থায় খরিফ মরশুমে আনুমানিক ৩,৩২,৩৯০ হেক্টর এবং রবি মরশুমে আনুমানিক ৩২,৪৩০ হেক্টর জমি সেচসেবিত করা হয়েছে।

৩.১.২.২ □ এ বছরে খরীফ মরশুমে এং ১৯৯৭-৯৮ সালের রবি মরশুমে এই প্রকল্পে যথাক্রমে ৩,৩৬,৪৪০ হেক্টর এবং ২০,২৭০ হেক্টর সেচের আওতায় আনা হবে বলে আশা করা যায়। প্রকল্পটার চাহিদা পূরণের জন্য ১৯৯৭-৯৮ সালে ৪.০০ কোটি টাকার আর্থিক বরাদ্দের সংস্থান রাখা হয়েছে।

**৩.১.৩ □ কংসাবতী জলাধার প্রকল্প**

৩.১.৩.১ □ কংসাবতী জলাধার প্রকল্পের কাজ নবম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় সম্পন্ন হবে বলে আশা করা যায়। ১৯৯৭-৯৮ সালে এই প্রকল্পের জন্য ১০.৫০ কোটি টাকার আর্থিক বরাদ্দের সংস্থান রাখা হয়েছে।

৩.১.৩.২ □ ১৯৯৬ সালে খরিফ মরশুমে আনুমানিক ২,৬৩,১৬০ হেক্টর জমিতে সফলভাবে সেচের কাজ সম্পন্ন করা হয়েছে। চলতি বছরে অর্থাৎ ১৯৯৭-৯৮ সালে খরীফ ও রবি মরশুমে যথাক্রমে ২,৬৪,০০০ এবং ৪৫,০০০ হেক্টর জমি সেচের আওতায় আনা হবে বলে আশা করা যায়।

[22nd March, 1997]

**৩.১.৪ □ কংসাবতী জলাধার প্রকল্পের আধুনিকীকরণ**

৩.১.৪.১ □ বর্তমানে ভারতের বৃহৎ সেচ পরিকল্পনাগুলিতে সেচের জল সরবরাহের গড়পড়তা দক্ষতা শতকরা ৪০ ভাগের বেশি নয় অর্থাৎ জলাধার থেকে ছাড়া জলের শতকরা ৬০ ভাগেরই নানা কারণে অপচয় হয়। কংসাবতী জলাধার প্রকল্পও এর ব্যতিক্রম নয়। ৬ থেকে ৮ হেক্টর ব্লকে জল পৌঁছে দেওয়ার জন্য বহুধাবিস্তৃত মাঠনালা (Fiedled Channel) নির্মাণ এবং সেচ পরিচালনার ভার চাষীদের ওপর অর্পণ করে (Participatory Irrigation Management) এই দক্ষতা শতকরা ৭০ ভাগ পর্যন্ত বাড়ানো অর্থাৎ বর্তমানের তুলনায় প্রায় দ্বিগুণ পরিষেবা পাওয়া সম্ভব। এই উদ্দেশ্যে পশ্চিমবঙ্গের সর্বাপেক্ষা খরাপ্রবণ এলাকায় কংসাবতী প্রকল্পের আধুনিকীকরণের জন্য রচিত একটি প্রকল্প যোজনা কমিশনের অনুমোদ লাভ করেছে। কিন্তু কেন্দ্রীয় যোজনা বরাদ্দ বা বিশ্বব্যাঙ্কের কাছ থেকে যথেষ্ট অর্থ সাহায্য না পাওয়ায় ব্যাপকভাবে কাজ আরম্ভ করা যাচ্ছে না। মাঠনালার জন্য প্রয়োজনীয় জমি ছাড়তে চাষীদের অনীহার ফলে ভূপৃষ্ঠে নালা তৈরির কাজে বিশেষ অগ্রগতি হয়নি। সেজন্য এ বছর প্রকৃতি প্রদত্ত জমির ঢালকে কাজে লাগিয়ে মাটির নিচে প্রোথিত পাইপবাহিত জলধারার সাহায্যে সেচের একটি অগ্রণী প্রকল্পের (Pilot Project) কাজ সম্প্রতি আরম্ভ করা হয়েছে। এই প্রকল্পের জন্য ১৯৯৭-৯৮ সালে ১.০০ কোটি টাকা বরাদ্দ করা হয়েছে। এছাড়া কৃষি ও গ্রামীণ উন্নয়ন-সংক্রান্ত জাতীয় ব্যাঙ্কের (NABARD) ঋণ সাহায্যসহ খালগুলির উন্নতিসাধনের জন্য বর্তমান আর্থিক বছরে ১৫.০০ কোটি টাকা বরাদ্দ করা হয়েছে।

**৩.১.৫ □ তিস্তা ব্যারেজ প্রকল্প**

৩.১.৫.১ □ মাননীয় সদস্যদের নিশ্চয়ই স্মরণে আছে তিস্তা ব্যারেজ প্রকল্পে যথোপযুক্ত কেন্দ্রীয় সাহায্যের জন্য, এই রাজ্যের অনেকদিনের দাবি অবশেষে অষ্টম পঞ্চবার্ষিকী যোজনার প্রাক্কালে কেন্দ্রীয় সরকার মেনে নেন। অষ্টম যোজনায় তিস্তা প্রকল্পের প্রথম-পর্বের প্রথম-পর্যায়ের প্রথম উপ-পর্যায়ের কাজ দ্রুত সম্পন্ন করার জন্য ১৫০.০০ কোটি টাকার কেন্দ্রীয় সাহায্যসহ ৩১৫.০০ কোটি টাকা বরাদ্দ করা হয়। কেন্দ্রীয় আর্থিক সাহায্য প্রকল্পের আর্থিক বরাদ্দ-সংক্রান্ত সমস্যা দূর হলেও প্রথম উপ-পর্যায়ের কাজ অষ্টম যোজনাকালে শেষ করার লক্ষ্যমাত্রায় পৌঁছানো সম্ভব হয়নি। না হবার কারণগুলি ঃ

১। প্রকল্পের খাল খননের জন্যে বনভূমি ব্যবহারের অনুমতি দেওয়ার ক্ষেত্রে কেন্দ্রীয় পরিবেশ ও বন মন্ত্রকের দীর্ঘসূত্রতা।

২। পশ্চিমবঙ্গে জমি অধিগ্রহণ (অধিযাচন ও অধিগ্রহণ) ১৯৪৮, আইনের অবলুপ্তি ও সেই কারণে ১৮৯৪ সালে জমি অধিগ্রহণ আইন মোতাবেক জমি অধিগ্রহণে দীর্ঘ বিলম্ব.

ও

৩। প্রকল্পের খালগুলি যেখানে-যেখানে রেলপথ অতিক্রম করবে, সেখানে-সেখানে ক্রশিং স্ট্রাকচার নির্মাণে উত্তর-পূর্বে সীমান্ত রেল কর্তৃপক্ষের ক্রমাগত গড়িমসি প্রকল্পের কর্মসূচি অনেকাংশেই পিছিয়ে দিয়েছে।

৩.১.৫.২ □ ১৮৯৪ সালের জমি অধিগ্রহণ আইনানুযায়ী তিস্তা প্রকল্প ও অন্যান্য উন্নয়নমূলক কর্মকান্ডের জন্য প্রয়োজনীয় জমি অধিগ্রহণের যে বিলম্ব ঘটে থাকে তার প্রতি মাননীয় সদস্যদের দৃষ্টি ইতিপূর্বেই আকর্ষণ করা হয়েছে এবং আমি আশা রাখি যে অদূর ভবিষ্যতে এই আইনটির প্রয়োজনীয় সংশোধন করে উন্নয়নের স্বার্থে জমি অধিগ্রহণ ত্বরান্বিত করার জন্য মাননীয় সদস্যদের পরামর্শ ও সাহায্য পাওয়া যাবে। ক্রসিং স্ট্রাকচার নির্মাণের রেল কর্তৃপক্ষের গড়িমসি ইতিমধ্যেই মাননীয় রেলমন্ত্রীর গোচরে আনা হয়েছে এবং আশা করি তিনি রাজ্যের উন্নয়নের স্বার্থে প্রয়োজনীয় পদক্ষেপ অচিরেই নেবেন।

৩.১.৫.৩ □ উপরোক্ত কারণগুলির জন্য প্রকল্পের প্রথম উপ-পর্যায়ের কাজ শেষ করার সময়সীমা অবধারিতভাবে নবম পঞ্চবার্ষিকী পরিকল্পনাকালের শেষ ভাগের দিকে এগিয়ে চলেছে। নবম পরিকল্পনাকালের শেষে প্রথম উপ-পর্যায়ের কাজ শেষ হবে বলে আশা রাখি।

৩.১.৫.৪ □ কেন্দ্রীয় সরকারের কাছ থেকে ইতিমধ্যে ইঙ্গিত মিলেছে যে বর্তমান আর্থিক বছরে অতিরিক্ত কেন্দ্রীয় সাহায্য পাওয়া যাবে না। পরিবর্তে কেন্দ্রীয় সরকারের "সেচসুবিধা দ্রুতায়ন কর্মসূচি" থেকে প্রয়োজনীয় ঋণ সাহায্য পাওয়া যাবে। এই প্রসঙ্গে উল্লেখ করা যেতে পারে যে, গত আর্থিক বছরে অর্থাৎ, ১৯৯৬-৯৭ সালে উপরোক্ত কর্মসূচির আওতায় ৫.০০ কোটি টাকার ঋণ সাহায্য এই প্রকল্পে পাওয়া গিয়েছিল। বর্তমান বছরে এই প্রকল্পের জন্য কেন্দ্রীয় ঋণ সাহায্যসমেত ৮০.০০ কোটি টাকা বরাদ্দের সংস্থান রাখা হয়েছে (রাজ্য যোজনা খাতে ৪০.০০ কোটি টাকা ও কেন্দ্রীয় ঋণ সাহায্য বাবদ ৪০.০০ কোটি টাকা)।

৩.১.৫.৫ □ ১৯৯৭ সালের জুন মাস নাগাদ এই প্রকল্পে ১,০০,০০০ (এক লক্ষ) হেক্টর সেচ-সামর্থ তৈরি করা সম্ভব হবে। ১৯৯৭-৯৮ সালে আরও ৫০,০০০ (পঞ্চাশ হাজার) হেক্টর অতিরিক্ত সেচ-সামর্থ তৈরি করার পরিকল্পনা নেওয়া হয়েছে, অর্থাৎ, আর্থিক বছরের শেষে প্রকল্পের মোট সেচ-সামর্থের পরিমাণ দাঁড়াবে ১,৫০,০০০ (এক লক্ষ পঞ্চাশ হাজার) হেক্টর।

৩.১.৬ □ **সুবর্ণরেখা বাঁধ প্রকল্প**

৩.১.৬.১ □ আনুমানিক ৫৯৫.০০ (সংশোধিত) কোটি টাকা ব্যয়ে সুবর্ণরেখা বাঁধ প্রকল্পের মাধ্যমে মেদিনীপুর জেলায় ১,৩০,০০০ (এক লক্ষ ত্রিশ হাজার) হেক্টর জমিতে সেচের প্র াস গ্রহণ করা হয়েছে। তিস্তা ব্যারেজ প্রকল্পের জন্য আর্থিক বরাদ্দ সংস্থান করার পর সুবর্ণরেখা প্রকল্পের মতো বৃহৎ প্রকল্পে যথোপযুক্ত আর্থিক সংস্থান রাজ্যের সীমিত আর্থিক ক্ষমতায় সম্ভবপর নয়। এই প্রকল্পটি যথাযোগ্যভাবে শুরু করার জন্য কেন্দ্রীয় আর্থিক সহায়তার প্রয়োজন বিশেষভাবে অনুভূত হচ্ছে। যাই হোক, বর্তমান বছরে যোজনাখাতে এই প্রকল্পের জন্য ৬.০০ কোটি টাকার আর্থিক সংস্থানের বরাদ্দ রাখা হয়েছে।

**৩.১.৭ □ মাঝারি সেচ প্রকল্পসমূহ**

৩.১.৭.১ □ বাঁকুড়া এবং পুরুলিয়া জেলার খরাপ্রবণ অঞ্চলে সেচ-সামর্থ সৃষ্টির অভিলক্ষ্যে ১৮টি মাঝারি সেচ প্রকল্পের কাজ এগিয়ে চলেছে। জমি অধিগ্রহণের বিলম্বের কারণে পুরুলিয়া জেলায় প্রকল্পগুলি রূপায়ণে বিলম্ব ঘটেছে। ১৯৯৬-৯৭ সালে পুরুলিয়ায় ১১টি মাঝারি প্রকল্পের জন্য কৃষি ও গ্রাম উন্নয়ন-সংক্রান্ত জাতীয় ব্যাঙ্ক (NABARD) এই রাজ্যে সহায়তা সম্প্রসারিত করেছে। এর ফলে ১৯৯৭-৯৮ আর্থিক বছরে উক্ত জাতীয় ব্যাঙ্ক থেকে আর্থিক সাহায্যসহ মোট ৮.৬৮ কোটি টাকা বরাদ্দের সংস্থান রাখা হয়েছে।

**৩.১.৮ □ অন্যান্য বৃহৎ সেচ প্রকল্পসমূহ**

৩.১.৮.১ □ বিভিন্ন নদী উপত্যকায় কয়েকটি নতুন সেচ প্রকল্প চিহ্নিত করা হয়েছে। এর আগে এই সমস্ত নদী উপত্যকায় জল ফলপ্রসুভাবে ব্যবহৃত হয়নি। প্রকল্পগুলি বাস্তবায়িত হলে একটি বৃহৎ এলাকাকে সেচের আওতায় আনা সম্ভব হবে। এর ফলে ওই অঞ্চলের উৎপাদনশীলতা বৃদ্ধি পাবে বহুগুণ। এই প্রকল্পগুলির জন্য যে সব স্থান চিহ্নিত করা হয়েছে সেগুলি নিম্নরূপ ঃ

১। **বাঁকুড়া জেলায় দ্বারকেশ্বর-গন্ধেশ্বরী জলাধার প্রকল্প**

২। **বীরভূম জেলায় সিদ্ধেশ্বরী-নুনবিল জলাধার প্রকল্প**

৩। **মেদিনীপুর জেলায় ডুলং সেচ প্রকল্প**

৪। **বর্ধমান অজয় জলাধার প্রকল্প**

উপরোক্ত প্রকল্পগুলির কাজ বিভিন্ন ধরনের জরিপ, অনুসন্ধান ও পরিকল্পনার স্তরে রয়েছে। কিন্তু প্রকল্পের জলাধারগুলির দ্বারা বাঁধে বনভূমির সম্ভাব্য বিনষ্টর পরিবর্তে নতুন বনভূমি সৃজনের জন্য এবং ক্ষতিগ্রস্ত লোকজনের পুনর্বাসনের জন্য প্রয়োজনীয় জমির অপ্রতুলতা সাধারণভাবে বৃহৎ প্রকল্প রচনার ক্ষেত্রে প্রধান অন্তরায় হয়ে দেখা দিয়েছে।

**৪ □ বন্যানিয়ন্ত্রণ ক্ষেত্র**

৪.১ □ গঙ্গা অববাহিকার নিম্নতম এলাকায় এক বৈশিষ্ট্যপূর্ণ ভৌগোলিক অবস্থানের কারণে এই রাজ্যকে নানাবিধ বন্যা সমস্যার মুখোমুখি হতে হয়। হিমালয়ের পাদদেশে ব্রহ্মপুত্রের অববাহিকায় অবস্থিত রাজ্যের একটি ক্ষুদ্র অংশে বন্যা প্রায় একটি বাৎসরিক বৈশিষ্ট্য হয়ে পড়েছে। আবার রাজ্যের কিছু কিছু নদীর উৎস্যভূমি ছোটনাগপুর মালভূমিতে অবস্থিত হওয়ায় ব-দ্বীপ সংকুল অঞ্চলে বন্যা ও সংশ্লিষ্ট সমস্যাবলী দেখা দেয়। উল্লিখিত কারণে মোট ৩৭,৬৬০ বর্গকিলোমিটার অঞ্চলকে রাজ্যের বন্যাপ্রবণ অঞ্চল বলে চিহ্নিত করা হয়েছে।

৪.২ □ রাজ্যের প্রায় ৩৫০ কিলোমিটার জুড়ে আছে সমুদ্র তটরেখা। দক্ষিণাংশে ঘূর্ণিঝড় এখন একটি নিত্যনৈমিত্তিক ঘটনা। প্রতিটি ঘূর্ণিঝড় রাজ্যের মধ্য দিয়ে যাবার সময় নদীবাঁধে ফাটল সৃষ্টি করে এবং লবণাক্ত জলে সমুদ্রোপকুলবর্তী বসতি অঞ্চল পরিপূর্ণ হয়ে যায়। ফলে প্রচন্ড ক্ষয়ক্ষতির সম্মুখীন হতে হয়।

৪.৩ □ প্রচন্ড আর্থিক সীমাবদ্ধতা সত্ত্বেও সামগ্রিক যোজনার জন্য ১৯৯৭-৯৮ সালের বাজেট বরাদ্দে নাবার্ডের কাছ থেকে প্রাপ্ত ঋণ সাহায্য সমেত যোজনা খাতে ৭৬.৬৩ কোটি টাকার বন্দোবস্ত রাখা হয়েছে বন্যা নিয়ন্ত্রণ ক্ষেত্রের অন্তর্গত বিভিন্ন ধরনের প্রকল্পের জন্য এই টাকা প্রয়োজনের তুলনায় খুবই অপ্রতুল। তবুও আর্থিক সঙ্গতি ও প্রকল্প রূপায়ণের প্রয়োজনের মধ্যে সামঞ্জস্য বিধানের কথা মনে রেখে, অগ্রাধিকারের ভিত্তিতে নদী বাঁধ সংরক্ষণ, জলনিকাশি ব্যবস্থা ও সামুদ্রিকতট ক্ষয়রোধ-সংক্রান্ত বিভিন্ন প্রকল্পের কাজে এই অর্থ ব্যয় করা হবে।

৪.৪ □ **বন্যা নিয়ন্ত্রণ প্রকল্প**

৪.৪.১ □ এখানে বিশেষভাবে উল্লেখ করতে চাই যে ২০.৬৭ কোটি টাকা ব্যয়ের কেলেঘাই, কপালেশ্বরী, বাঘাই প্রকল্পটি ভারত সরকরের অনুমোদনের জন্য গঙ্গা-বন্যা নিন্ত্রয়ণ পর্যদের বিবেচনাধীন রয়েছে। সম্প্রতি গঙ্গা-বন্যানিয়ন্ত্রণ পর্যদের সঙ্গে আলোচনা করে সমস্যার আংশিক সমাধানের জন্য ৩.৪৯ কোটি টাকার একটি অগ্রণী প্রকল্প তৈরি হয়েছে।

উক্ত প্রকল্পটি রূপায়ণের জন্য ১৯৯৭-৯৮ সালের আর্থিক বছরে ১৫.০০ লক্ষ টাকার বরাদ্দের সংস্থান রাখা হয়েছে। এ ছাড়াও কৃষি ও গ্রামীণ উন্নয়ন-সংক্রান্ত জাতীয় ব্যাঙ্ক থেকে গ্রামীণ পরিকাঠামো উন্নয়নের জন্য বরাদ্দীকৃত আর্থিক সহায়তা (তৃতীয় পর্যায়) এই প্রকল্পে ব্যয় হবে।

৪.৪.২ □ **'কান্দি অঞ্চলের বন্যা প্রতিরোধ ও নিকাশি প্রকল্পের'** অন্তর্গত কান্দি শহর রক্ষার বন্যানিরোধক কাজটি এই আর্থিক বছরে আরম্ভ করার ব্যবস্থা নেওয়া হয়েছে। এই জন্য এই বাজেটে ২৫.০০ লক্ষ টাকার সংস্থান করা হয়েছে।

৪.৪.৩ □ এই রাজ্যে গাঙ্গেয় নিম্ন-সমভূমিতে অবস্থিত এলাকায় বিশেষ করে বর্ষাকালে নিকাশি সমস্যা এমনিতেই বেশ তীব্র। আবাদি জমি থেকে বর্ষার অতিরিক্ত জমা জল সরিয়ে কৃষিকে সাহায্য করার জন্য এই শতাব্দীর প্রথমার্ধে উত্তর ও দক্ষিণ ২৪-পরগনা, হাওড়া, হুগলি, মেদিনীপুর ইত্যাদি জেলায় ব্যাপক নিকাশি ব্যবস্থা গড়ে তোলা হয়েছিল। এ ছাড়া গত এক দশকের বেশি সময় ধরে হুগলি, রূপনারায়ণ ইত্যাদি নদীর জোয়ারের জল এই নিকাশি খালগুলিতে ঢুকিয়ে বোরো চাষের জন্য সেচের কাজে ব্যবহৃত হচ্ছে। যার ফলে নিকাশি খালগুলি অচিরেই তাদের নির্ধারিত বহন ক্ষমতা হারিয়ে ফেলেছে এবং স্লুইসগুলি ক্ষতিগ্রস্ত হচ্ছে। বর্তমানে শিল্পায়ন ও তৎসংশ্লিষ্ট ও অপরাপর নগরায়ণের ফলে উদ্ভূত নিকাশি সমস্যা এই খালগুলি মেটাতে পারছে না নিকাশি ক্ষমতার

অপ্রতুলতার জন্য। শিল্পায়ন, নগরায়ন ও কৃষির স্বার্থে রাজ্যের পরিকাঠামো উন্নয়নের লক্ষ্যে বর্তমান নিকাশি ব্যবস্থা ঢেলে সাজানোর প্রয়োজন। প্রয়োজন নিকাশি ব্যবস্থা রক্ষণাবেক্ষণ খাতে আরও বেশি অর্থবরাদ্দ, আধুনিকীকরণ ও প্রয়োজনমাফিক সম্প্রসারণের জন্য কর্মসূচি গ্রহণ করা। অতিরিক্ত নিকাশি ক্ষমতা তৈরি করার উদ্দেশ্যে প্রয়োজনীয় সমীক্ষা চালানো হচ্ছে। রাজ্য সরকারের আর্থিক সঙ্গতির দিকে লক্ষ্য রেখে উপকৃত সংস্থাগুলির সাহায্য নিয়ে এক বিশেষ তহবিল গঠন করার প্রয়োজন অনুভূত হচ্ছে। আগামী বছরগুলিতে এর তীব্রতা বাড়বে বই কমবে না এবং এই পরিস্থিতি মোকাবিলা করার জন্য পদক্ষেপ নেওয়ার আশু প্রয়োজন দেখা দিয়েছে।

**৫ □ জল উন্নয়ন পরিষেবা**

৫.১ □ জল উন্নয়ন পরিষেবার অন্তর্ভুক্ত জরিপ, অনুসন্ধান, পরিকল্পনা, নকশা তদরকি, গবেষণা, প্রশিক্ষণ প্রভৃতি বিভিন্ন সহায়ক সংস্থার সাহায্যে আমার দপ্তর যোজনা পরিকল্পনার যথার্থ রূপায়ণ করে।

**৫.১.১ □ নদী গবেষণা সংস্থা**

ডাঃ মেঘনাদ সাহার আশীর্বাদধন্য এই সংস্থা নদী গবেষণার কাজে এক সময় সারা ভারতে অগ্রগণ্য ছিল। আমার দপ্তর এই সংস্থাটির পূর্বের গৌরব ফিরিয়ে আনার জন্য প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করেছে। ১৯৯৭-৯৮ আর্থিক বছরে এই সংস্থাটির জন্য ২.০৮ কোটি টাকা বরাদ্দের সংস্থান রাখা হয়েছে।

**৫.২ □ জনসংযোগ ও পরিসংখ্যান শাখা (P. R. & S. Cell)**

৫.২.১ □ জনসংযোগ ও পরিসংখ্যান শাখা ১৯৯৪ সাল থেকে কাজ করে চলেছে। এই শাখার প্রকাশিত বাংলা ত্রৈমাসিক 'সেচপত্র' ইতিমধ্যেই জনসাধারণের স্বীকৃতি পেয়েছে। এই শাখার কার্যনির্বাহের জন্য ১৯৯৭-৯৮ সালে ১০.০০ লক্ষ টাকা বরাদ্দের সংস্থান রাখা হয়েছে।

**৬ □ সেচের জলকর খাতে রাজস্ব**

৬.১ □ রাজস্ব সংগ্রহ ব্যবস্থার উন্নতিসাধনের জন্য আমার দপ্তর প্রচেষ্টা চালিয়ে যাচ্ছে। তথাপি জলের জন্য নির্ধারিত জলকর থেকে সংগৃহীত রাজস্ব আদায় আশানুরূপ নয়। বর্তমানে পঞ্চায়েতের মাধ্যমে সেচ ব্যবস্থায় রাজস্ব সংগ্রহের প্রচেষ্টা চালানো হচ্ছে। আমি আশা রাখি এতে ভবিষ্যতে রাজস্ব সংগ্রহের উন্নতি হবে।

**৭ □ উপসংহার**

আমি আর একবার পুনরাবৃত্তি করতে চাই—যে, রাজ্যের প্রচন্ড আর্থিক সীমাবদ্ধতার জন্য পরিকল্পনা খাতের ব্যয়বরাদ্দ আশানুরূপ বাড়ানো গেল না। আমার বিশদ বিবরণসহ পেশ করা হিসেব বিবেচনা করলে দেখা যাবে যে, সেচ এবং বন্যানিয়ন্ত্রণ উভয় ক্ষেত্রের

বিভিন্ন জরুরি কাজ রূপায়ণের জন্য প্রয়োজনীয় অর্থ এবং বরাদ্দীকৃত অর্থসংস্থানের মধ্যে ফারাক থেকে যাচ্ছে।

তৎসত্ত্বেও, আমার দপ্তরের কর্মসূচির সফল রূপায়ণের জন্য বিভিন্ন পর্যায়ে আমি জনগণের সক্রিয় অংশগ্রহণ ও সহযোগিতা একান্তভাবে কামনা করছি। এই সভায় মাননীয় সদস্যবৃন্দের কাছে আমার সনির্বন্ধ অনুরোধ, যে সমস্ত কর্মসূচির কথা এই সভায় প্রস্তাবাকারে রাখা হল সেগুলি যাতে সফলভাবে রূপায়িত হয় তা সুনিশ্চিত করতে উপরোক্ত সমস্যাগুলির সমাধানে তারা তাদের সহযোগিতার হাত বাড়িয়ে দিন এবং এই কাজে সাধারণ মানুষ যাতে অংশ নেন সে ব্যাপারে প্রয়াসী হন।

মহাশয়, এই কথাগুলো বলে আমি আমার বিভাগের জন্য ১৯৯৭-৯৮ সালের বাজেট সভার কাছে পেশ করছি।

## DEMAND No. 67

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 2,13,35,31,000 be granted for expenditure under Demand No. 67, Major Heads : "2702—Minor Irrigation, 2705—Command Area Development, 4702—Capital Outlay on Minor Irrigation and 4705—Capital Outlay on Command area Development", during the next financial year.

(This is inclusive of a total sum of Rs. 85,01,00,000 already voted on account)

(Printed Budget Speech of Shri Nandagopal Bhattachariya on Demand No. 67 laid on the Table was taken as read.)

২। পশ্চিমবঙ্গে চাষীদের মধ্যে ৮০ শতাংশেরও বেশি ক্ষুদ্র ও প্রান্তিক চাষী। আবার এই ক্ষুদ্র ও প্রান্তিক চাষীদের একটা বড় অংশই তফসিলি জাতি ও উপজাতি সম্প্রদায়ভুক্ত। এই রাজ্যে চাষের জমির গড় পরিমাণ এক হেক্টরেরও কম।

সেচের জল কৃষি উৎপাদনের অন্যতম প্রধান উপকরণ। বিভিন্ন ধরনের ক্ষুদ্র সেচ প্রকল্পের মাধ্যমে ভূপৃষ্ঠস্থ ও ভূগর্ভস্থ জলের জোগানের ব্যবস্থা করা হয়। কিন্তু ক্ষুদ্র ও প্রান্তিক চাষীরা তাদের নিজস্ব পুঁজি থেকে সেচের জলের পর্যাপ্ত মূলধনী বিনিয়োগ করতে পারেন না। নিজস্ব ক্ষুদ্র সেচ প্রকল্প গড়ে তোলার জন্য আর্থিক প্রতিষ্ঠানের কাছ থেকে ধার নিলেও মূলধনের উপর প্রদেয় সুদ মেটানোও তাদের ক্ষমতার বাইরে। তবে আমাদের চাষীভাইরা বিশেষভাবেই জানেন চাষের জমিতে জলের জোগান পেলে কি প্রকারে সেই জলকে সবচেয়ে ভালভাবে ব্যবহার করা যায়। এও দেখা গেছে যে, ক্ষুদ্র সেচ প্রকল্পগুলির পরিচালনা ও রক্ষণাবেক্ষণের কাজ তারা নিজেরাই করতে পারেন। তাই, আমার বিভাগের বর্তমান নীতি হল ক্ষুদ্র ও প্রান্তিক চাষী বিশেষ করে তফসিলি জাতি ও উপজাতি চাষী-অধ্যুষিত এলাকায় জলসম্পদের উৎসগুলি খুঁজে বের করা,

সেই জলসম্পদের পরিমাণ নির্ধারণ করা এবং আর্থিক সীমাবদ্ধতার মধ্যেও নদী বাঁধ, নলকূপ, নদী জলোত্তোলন প্রকল্প, মাঠ-নালাসহ বিভিন্ন ধরনের ক্ষুদ্র সেচ ব্যবস্থা গড়ে তুলে সেগুলির পরিচালনভার চাষীভাইদের হাতে দিয়ে দেওয়া।

৩। পশ্চিমবঙ্গে ক্ষুদ্র সেচের ক্ষেত্রে সামগ্রিকভাবে চূড়ান্ত সেচ সম্ভাব্য এলাকা সৃষ্টির পরিমাণ হল আনুমানিক ৪৪ লক্ষ হেক্টর। এর মধ্যে ১৩ লক্ষ হেক্টর হবে ভূপৃষ্ঠস্থ জল থেকে এবং ৩১ লক্ষ হেক্টর ভূগর্ভস্থ জল থেকে। ৮ম পঞ্চবার্ষিকী পরিকল্পনার শেষে ৩০.৮৯ লক্ষ হেক্টর এলাকায় সেচ সম্ভাবনা সৃষ্টি করা সম্ভব হবে।

রাজ্যের বিভিন্ন জেলায় এই দপ্তরের দ্বারা নির্মিত ৩,২২৭টি উচ্চ ক্ষমতাসম্পন্ন গভীর নলকূপ (HDTW), ৩১০টি মধ্য ক্ষমতাসম্পন্ন গভীর নলকূপ (MDTW), ১৮২৭টি নিম্ন ক্ষমতাসম্পন্ন গভীর নলকূপ (LDTW), ৩,৩৩৭টি অগভীর নলকূপ (STW), ৩,১০৪টি নদী জলোত্তোলন প্রকল্প (RLI) এবং ১৮৮টি ভূপৃষ্ঠ জল সেচ ও জল-নিকাশ প্রকল্প বর্তমানে চালু অবস্থায় আছে।

৪। গ্রামীণ পরিকাঠামো উন্নয়ন তহবিল (আর. আই. ডি. এফ.) থেকে ঋণ ধরে ১৯৯৭-৯৮ সালের জন্য প্রস্তাবিত যোজনা ব্যয় ধরা হয়েছে ৮৫ কোটি টাকা। এই যোজনা বরাদ্দ খরচ করা হবে। চালু প্রকল্পগুলির মাধ্যমে সেচের জল সরবরাহের উন্নতি করতে এবং নতুন নতুন ক্ষুদ্র সেচ প্রকল্প গড়ে তুলতে। গ্রামীণ উন্নয়ন তহবিল থেকে আরও বেশি পরিমাণ সহায়তা ধরে এ বছর রাজ্যের সমগ্র ক্ষুদ্র সেচ ক্ষেত্রে অতিরিক্ত সেচ সম্ভাবনার লক্ষ্যমাত্রা ঠিক করা হয়েছে ১৫ লক্ষ হেক্টর।

৫। এই দপ্তরের প্রধান প্রধান কাজ হল (১) ক্ষুদ্র সেচ এবং (২) সেচ সেবিত এলাকা উন্নয়ন কর্মসূচি।

৬। ১৯৯৭-৯৮ সালের বার্ষিক পরিকল্পনায় নিম্নলিখিত ক্ষুদ্র সেচ কর্মসূচি কার্যকর করার জন্য ৮২ কোটি টাকার বরাদ্দের প্রস্তাব করা হয়েছে।

৬.১। রাজ্য জলসম্পদ অনুসন্ধান অধিকার (সুইড)—১৯৯৭-৯৮ সালে সুইডের যে-সব কাজকর্মের জন্য ৬০ লক্ষ টাকার ব্যবস্থা করা হয়েছে সেগুলো হল ঃ

(১) ভূগর্ভ ও ভূপৃষ্ঠ উভয় ক্ষেত্রের জলসম্পদ অনুসন্ধান

(২) জলসম্পদের সেচ সম্ভাবনা নির্ধারণ

(৩) সেচের জলের উপযুক্ততা নির্ধারণ, ইত্যাদি।

'সুইড' একটি বহুমুখী সংগঠন যেখানে কাজ করেন বাস্তুকার, ভূতত্ত্ববিদ, রসায়নবিদ প্রমুখ। সুইডের একটি আধুনিক যন্ত্রপাতিযুক্ত গবেষণাগার আছে যেখানে সব রকমের জলের গুণাগুণ পরীক্ষা করা যায়। সুইডের যন্ত্রপাতির মধ্যে আছে মাটির গভীরে পরীক্ষামূলক খনন কাজের উপযুক্ত খনন যন্ত্র। সুইডের অনুসন্ধান ও অনুমোদনক্রমেই শুধু এই বিভাগের জল ব্যবহার কার্যক্রমই রূপায়িত করা হয় তাই নয় ক্ষুদ্র সেচের উন্নয়নে অন্যান্য ঋণ প্রদানকারী সংস্থাগুলির সুইডের পরামর্শ গ্রহণ করে থাকে।

১৯৯৬-৯৭ সালে পশ্চিমবঙ্গের ক্ষুদ্র সেচ প্রকল্পগুলির দ্বিতীয় সংখ্যানের (সেকেন্ড সেন্সাস) কাজ সুইড হাতে নিয়েছে। এই কাজে সমস্ত খরচ দিয়েছেন ভারত সরকার।

৬.১.১। ভূগর্ভ জল নিয়ন্ত্রণ বৃষ্টিপাতের মাধ্যমে পূরণ হওয়া ভূগর্ভস্থ জলের একাংশ চাষের কাজে ব্যবহৃত হয়। এই জল অতিরিক্ত ব্যবহারের ফলশ্রুতি—

(১) ভূগর্ভস্থ জলসম্পদ চিরকালের জন্য কমে যাওয়া,

(২) ভূগর্ভস্থ জলসম্পদের গুণাগুণের অবনতি ঘটা,

(৩) মাটি বসে যাওয়া এবং

(৪) পাম্প চালানোর খরচ বেড়ে যাওয়া।

অনেক জায়গায় অগভীর নলকূপ অকেজো হয়ে পড়লে সেটার বদলে সাবমার্সিবল পাম্পযুক্ত নলকূপ বসানোর দিকে একটা ঝোঁক তৈরি হয়। অন্তর্বর্তী ব্যবস্থা হিসাবে উত্তর ২৪-পরগনা, নদীয়া, মুর্শিদাবাদ, বীরভূম, বর্ধমান, হুগলি ও মেদিনীপুর জেলায় বেসরকারি মালিকানার এই রকমের সাবমার্সিবল পাম্পযুক্ত নলকূপে বিদ্যুৎ সংযোগের আগে বিদ্যুৎ দপ্তরকে সুইডের কাছ থেকে অনুমোদন সংগ্রহ করতে অনুরোধ করা হয়েছে।

রাজ্য সরকারের মতে, পশ্চিমবঙ্গের মতে, পশ্চিমবঙ্গে ভূগর্ভ জলসম্পদের সমস্যাগুলির কারণসমূহ চিহ্নিত করে সেই সমস্যাগুলি দূর করার উপায় বার করার জন্য ব্যাপক আলোচনা ও বিশ্লেষণ দরকার। পশ্চিমবঙ্গে ভূগর্ভস্থ জলের অবস্থা নিয়মিত সমীক্ষা করারও দরকার যাতে রাজ্যের ভূগর্ভ জলসম্পদের একটা পরিষ্কার চিত্র বেরিয়ে আসে। এই উদ্দেশ্য নিয়ে কেন্দ্রীয় ভূগর্ভস্থ-জল পর্ষদ (সেন্ট্রাল গ্রাউন্ড ওয়াটার বোর্ড)-কে নিয়ে এই দপ্তর সম্প্রতি একটি মনিটারিং সেল গড়েছেন। এই সেলের কাজ হবে ঃ

(১) রাজ্যের ভূগর্ভস্থ জলের অবস্থা পর্যালোচনা

(২) রাজ্যে ভূগর্ভস্থ জলের গুণাগুণের অবনতির কারণগুলি বিশ্লেষণ করা,

(৩) সমস্যা সমাধানকল্পে স্থায়ী ব্যবস্থার প্রস্তাব দেওয়া,

(৪) রাজ্য জলসম্পদ অনুসন্ধান অধিকারের গবেষণাগার-স বর্তমান পরিকাঠামো পর্যালোচনা করা এবং আধুনিক যন্ত্রপাতি সমন্বয়ে গবেষণাগারগুলির আধুনিকীকরণ কর্মসূচির প্রস্তাব করা,

(৫) অধিকারের কর্মী ও আধিকারিকদের মধ্যে দায়িত্ব বন্টনের ব্যাপারটা পর্যালোচনা করা এবং একান্ত প্রয়োজন হলে নতুন পদসৃষ্টি-সহ পুনর্গঠনের প্রস্তাব দেওয়া,

(৬) প্রস্তাবসমূহ রূপায়ণের আর্থিক দিকটা যথাসম্ভব খতিয়ে দেখে কেন্দ্রীয়/কেন্দ্রীয় স্পনসর্ড প্রকল্পের সঙ্গে রাজ্যেব অর্থ বরাদ্দের সমন্বয় সাধন করা।

(৭) রাজ্যের ভূগর্ভ জলসম্পদের অবস্থা নির্দিষ্ট সময়ের ব্যবধানে পর্যালোচনা করা।

**৬.২। জলসম্পদ উন্নয়ন অধিকার ঃ**

১৯৯৭-৯৮ সালে জলসম্পদ উন্নয়ন অধিকার ৭৮.২০ কোটি টাকা ব্যয় করে নিম্নলিখিত কর্মসূচি রূপায়িত করবে।

(১) ভূপৃষ্ঠস্থ ও ভূগর্ভস্থ উভয়প্রকার জলসম্পদ উন্নয়ন,

(২) বেশ কিছু ডিজেল চালিত নদী-জলোত্তোলন প্রকল্পকে বিদ্যুৎচালিত প্রকল্পে পরিবর্তন,

(৩) ভূপষ্ঠস্থ জলের ক্ষুদ্র সেচ ও নিকাশি ব্যবহার ও প্রকল্প প্রস্তুত করা,

(৪) জেলায় বিভাগীয় অফিসগৃহ নির্মাণ,

(৫) প্রশিক্ষণ দেওয়া,

(৬) আলোচনাচক্র সংগঠন ইত্যাদি।

**৬.২.১। গ্রামীণ পরিকাঠামো উন্নয়ন তহবিল (আর. আই. ডি. এফ.)-এর টাকায় প্রকল্প রূপায়ণ ঃ**

উপরে উল্লিখিত ৭৮.২০ কোটি টাকার মধ্যে ৭১.৫০ কোটি টাকা খরচ হবে আর. আই. ডি. এফ. প্রকল্পের মাধ্যমে ভূপৃষ্ঠস্থ ও ভূগর্ভস্থ জলসম্পদ উন্নয়নের জন্য আর. এর. জন্য রাষ্ট্রীয় কৃষি ও গ্রামোন্নয়ন ব্যাঙ্ক (নাবার্ড)-এর কাছ থেকে ১৯৯৭-৯৮ সালে রাজ্য সরকার ৬৫ কোটি টাকা ঋণ পাবে। আর. আই. ডি. এফ. (২য় পর্যায়) প্রকল্পের জন্য অনুমোদিত ক্ষুদ্র সেচের যে-সব নতুন কর্ম পরিকল্পনা গ্রহণ করা হয়েছে তা ৩১-৩-৯৯ তারিখের মধ্যেই শেষ করতে হবে। এই পরিকল্পনাগুলি হল ১৫৯টি উচ্চ ক্ষমতাসম্পন্ন নলকূপ, ৮৩টি মধ্যম ক্ষমতাসম্পন্ন নলকূপ, ১৪৫২টি অগভীর নলকূপ ৩৬টি নিম্ন ক্ষমতাসম্পন্ন নলকূপ, ৩৭০টি ক্ষুদ্র নদী-জলোত্তোলন প্রকল্প এবং ৮৫টি বৃহৎ নদী-জলোত্তোলন প্রকল্প নির্মাণ। আর. আই. ডি. এফ.-এর ২য় পর্যায়ের প্রকল্পগুলি বিভিন্ন জেলা পরিকল্পনা কমিটি (ডি. পি. সি.)-র সঙ্গে পরামর্শক্রমে তৈরি করা হয়েছে। মোট প্রকল্প ব্যয় ৬৭.০৪ কোটি টাকা। রাজ্য সরকারকে বহন করতে হবে এই প্রকল্প ব্যয়ের দশ শতাংশ।

এই সব ক্ষুদ্র সেচ প্রকল্পগুলি পরিচালনার জন্য উপকারভোগিদের হাতে তুলে দেওয়া হবে। এবং জল ব্যবহারকারিদের কাছ থেকে তারাই জলকর সংগ্রহ করবেন।

৩১-৩-৯৭ তারিখের মধ্যে সমাপ্ত আগের আর. আই. ডি. এফ. প্রকল্পগুলি বাবদ দায় মেটানোর জন্য উক্ত বরাদ্দের মধ্যে ১০.৫০ কোটি টাকা খরচ করা হবে। দ্বিতীয় প্রকল্প বাবদ নাবার্ডের ঋণও যথাসময়ে নেওয়া হবে।

**৬.২.২। আর. আই. ডি. এফ.-এর বাইরের প্রকল্পসমূহ ঃ**

ভূপৃষ্ঠস্থ ক্ষুদ্র সেচ ও নিকাশি প্রকল্প, গভীর নলকূপ পুনর্খনন, ডিজেল ইঞ্জিন ও পুরানো পাম্পসেটগুলি পাল্টানো, বিভাগীয় অফিস গৃহনির্মাণ, প্রশিক্ষণ, সমীক্ষা ও অনুসন্ধান ইত্যাদি কর্মপরিকল্পনার জন্য গ্রামীণ পরিকাঠামো উন্নয়ন তহবিল থেকে অর্থ পাওয়া যাবে না। এই সব কর্ম-পরিকল্পনার জন্য আগামী বছরের ব্যয়বরাদ্দ ৬.৭০ কোটি টাকার সংস্থান রাখা হয়েছে।

**৬.৩। পশ্চিমবঙ্গ রাজ্য ক্ষুদ্র সেচ নিগম ঃ**

পশ্চিমবঙ্গ রাজ্য ক্ষুদ্র সেচ নিগমের অধীনে ৪৭৫টি গভীর নলকূপ এবং ১৫৪টি নদী-জলোত্তোলন প্রকল্প আছে। এই প্রকল্পগুলি চালু রাখতে এবং অসমাপ্ত প্রকল্পগুলির কাজ শেষ করতে নিগমকে ১৯৯৭-৯৮ সালের জন্য সাহায্য বাবদ অনুদান হিসেবে ২ কোটি টাকা ব্যয়বরাদ্দ ধরা হয়েছে।

**৬.৪। বোরো বাঁধ প্রকল্প ঃ**

মেদিনীপুর, হুগলি ও হাওড়া জেলার যে-সব এলাকায় ভূপ্রকৃতির গঠন বৈশিষ্ট্য এবং নদীর গতিবৈচিত্র্যের ফলে জল ধরে রাখার কোনও স্থায়ী ব্যবস্থা করা সম্ভব নয়, সেই সব অঞ্চলের জন্য বোরো বাঁধ প্রকল্প গ্রহণ করা হয়। এই প্রকল্পগুলি অস্থায়ী ধরনের। প্রতি বছর অক্টোবর-নভেম্বর মাসে বোরো চাষে জল ব্যবহারের উদ্দেশ্যে নদীর আড়াআড়ি মাটির বাঁধ দেওয়া হয় এবং বর্ষা শুরু হবার আগে নদীর স্বাভাবিক নাব্যতা ফিরিয়ে আনার জন্য এই নদী বাঁধগুলি ভেঙে ফেলা হয়। বাৎসরিক ব্যয়বরাদ্দের উপর নির্ভর করে সংশ্লিষ্ট জেলাশাসকদের হাতে বোরো বাঁধ প্রকল্পের টাকা দেওয়া হয় এবং প্রকল্পগুলি স্থানীয় পঞ্চায়েতের মাধ্যমে রূপায়িত হয়। ১৯৯৭-৯৮ সালের বাৎসরিক পরিকল্পনায় এই কাজ বাবদ ৭৮ লক্ষ টাকা ব্যয়বরাদ্দ প্রস্তাবিত হয়েছে।

**৬.৫। দার্জিলিং গোর্খা পার্বত্য পরিষদের অধীনে প্রকল্পসমূহ ঃ**

দার্জিলিং জেলার ক্ষুদ্র সেচ প্রকল্পগুলি দার্জিলিং গোর্খা পার্বত্য পরিষদের মাধ্যমে রূপায়িত হয়। বাৎসরিক পরিকল্পনায় ব্যয়বরাদ্দের উপর নির্ভর করে দার্জিলিং-গোর্খা পার্বত্য পরিষদকে এই বিভাগ প্রতি বছর অর্থ মঞ্জুর করে। ১৯৯৭-৯৮ সালের বার্ষিক পরিকল্পনায় এ বাবদ ৩৫ লক্ষ টাকা ব্যয়বরাদ্দ প্রস্তাবিত হয়েছে।

**৬.৬। সেচসূচিত এলাকা উন্নয়ন কর্মসূচি ঃ**

পশ্চিমবঙ্গে প্রধান ৩টি নদী উপত্যকা পরিকল্পনায় যথা—(১) দামোদর, (২) কংসাবতী, (৩) ময়ূরাক্ষী, জলসম্পদের সুষ্ঠু ব্যবহার পদ্ধতির অভাবে, সমগ্র সেচসূচিত এলাকায় রবি মরশুমে এবং এমনকি কোনও কোনও সময়ে খরিফ মরশুমেও সেচের ব্যবস্থা করা সম্ভব হত না। খাল ব্যবস্থার মাধ্যমে সেচের জল ছেড়ে দিয়ে সেচ ও জলপথ দপ্তর তাদের কাজ শেষ করে। অতীতে মাঠনালা ছাড়াই মাঠ ভাসিয়ে সেচের কাজ চালানো

হত। তার ফলে, এদিকে বিস্তীর্ণ এলাকা জমির উঁচু নিচু অবস্থানের জন্য সেচের জলের সুযোগ থেকে বঞ্চিত হত, অপরদিকে প্রচুর জলের অপচয় ঘটত।

এই তিনটি পরিকল্পনায় সেচসূচিত অঞ্চলের উন্নয়নের প্রতি দৃষ্টি রেখে এবং সেই সঙ্গে সমগ্র সেচসূচিত অঞ্চলে সেচের জলের সুষম বন্টনের উদ্দেশ্যে ১৯৭৪-৭৫ সালে কেন্দ্রীয় সরকারের উদ্যোগে গঠিত প্রকল্পের অধীনে তিনটি সেচসূচিত অঞ্চল উন্নয়ন কর্তৃপক্ষ (সি. এ. ডি. এ.) গঠন করা হয় ১৯৯৬-৯৭ সালের শেষে ০.৮৪ লক্ষ হেক্টর জমিতে সেচ সম্ভাবনা সৃষ্টি করার আশা আছে। ০.০৭৭ লক্ষ হেক্টর এলাকা উন্নয়নের জন্য ১৯৯৭-৯৮ সালের বার্ষিক পরিকল্পনায় ৩০০ লক্ষ টাকার ব্যয়বরাদ্দ রাখা হয়েছে। সেচসূচিত এলাকার পরাস্তসীমায় ভূপৃষ্ঠ ও ভূগর্ভস্থ জলের এক সঙ্গে ব্যবহারের জন্য সমষ্টি সেচ প্রকল্পসমূহ প্রবর্তন করার ফলে এলাকার চাষীরা সমবায় কৃষি উন্নয়ন সমিতি (এস. কে. ইউ. এস.) গঠন করে এই সব প্রকল্প রূপায়ণে এগিয়ে আসছে।

৬.৭। **সেক্রেটারিয়েট ইকনমিক সার্ভিস ঃ**

১৯৯৭-৯৮ সালে সেক্রেটারিয়েট সার্ভিসের জন্যে ২ লক্ষ টাকা পরিকল্পনা ব্যয়ের ব্যবস্থা রাখা হয়েছে।

৬.৮। **পুষ্করিণী উন্নয়ন প্রকল্প ঃ**

জেলা শাসকদের মাধ্যমে বুজে যাওয়া পুকুর সংস্কারের জন্য ১৯৯৭-৯৮ সালের বার্ষিক পরিকল্পনায় ৫ লক্ষ টাকার সংস্থান রাখা হয়েছে।

৭। **পঞ্চায়েতের ভূমিকা এবং ক্ষুদ্র সেচ প্রকল্পের পরিচালনায় জনগণের অংশগ্রহণ ব্যবস্থার প্রবর্তন ঃ**

ক্ষুদ্র সেচ প্রকল্পের জন্য স্থান নির্বাচন থেকে শুরু করে তা সুষ্ঠু পরিচালনা পর্যন্ত জলসম্পদ 'অনুসন্ধান ও উন্নয়ন দপ্তরের কাজে পঞ্চায়েতের সক্রিয় ভূমিকা রয়েছে। ৩১-১২-৯৬ পর্যন্ত ১৬১৮ নিম্ন ক্ষমতাসম্পন্ন নলকূপ, ২,১২৯ অগভীর নলকূপ, ৬টি মধ্যম ক্ষমতাসম্পন্ন নলকূপ, ৬টি উচ্চ ক্ষমতাসম্পন্ন নলকূপ এবং ১টি নদী-জলোত্তোলন প্রকল্প পঞ্চায়েতে সমিতিগুলির হাতে অর্পণ করা হয়েছে। সেগুলির পরিচালনা ও রক্ষণাবেক্ষণের কাজ পঞ্চায়েত সমিতির দ্বারা গঠিত 'উপকারভোগী সমিতির' মাধ্যমে হয়ে থাকে। এই প্রকল্পগুলির পরিচালনা ও রক্ষণাবেক্ষণের ক্ষেত্রে পঞ্চায়েত সমিতিগুলির তত্ত্বাবধানে 'উপকারভোগী সমিতি'গুলির কাজকর্ম সন্তোষজনক। উক্ত সেচ প্রকল্পগুলি পরিচালনা ও রক্ষণাবেক্ষণের সম্পূর্ণ খরচ তুলে নেবার জন্য পঞ্চায়েত সমিতিগুলি নিয়মিত জলকর সংগ্রহ করেছে। এই রাজ্যে ক্ষুদ্র সেচ প্রকল্পগুলি পরিচালনার ক্ষেত্রে জনগণের অংশগ্রহণের সাফল্য ভারত সরকার, বিশ্বব্যাঙ্ক এবং অন্যান্য রাজ্যের বিপুল প্রশংসা অর্জন করেছে।

**৮। সমষ্টি জলোত্তোলন প্রকল্প ঃ**

নদী-জলোত্তোলন প্রকল্পগুলিকে বিদ্যুতায়িত করতে ডিজেলচালিত ইঞ্জিনগুলির পরিবর্তে বিদ্যুৎচালিত পাম্প মোটরসেট বসানো হচ্ছে। তার ফলে বেশ কিছু সংখ্যক ডিজেল ইঞ্জিন পাম্পসেট উদ্বৃত্ত হয়ে পড়েছে। যে-সব পঞ্চায়েত সমিতি উপকৃত কৃষকদের মাধ্যমে সমষ্টি জলোত্তোলন প্রকল্প রূপায়ণ করতে চায় তাদের হাতে ওই উদ্বৃত্ত পাম্পসেটগুলি তুলে দেওয়া হচ্ছে। এই প্রকল্পগুলির পরিচালনা ও রক্ষণাবেক্ষণের দায়-দায়িত্ব উপকৃত কৃষকরাই বহন করছেন। বর্তমান রাজ্যে ৬৯টি সমষ্টি জলোত্তোলন প্রকল্প চালু আছে।

মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি উপরের বিবরণে ক্ষুদ্র সেচ ও সেচসূচিত এলাকা উন্নয়ন কর্মসূচির লক্ষ্য ও উদ্দেশ্য এবং বিভিন্ন কাজকর্মের রূপরেখা বিবৃত করে ১৯৯৭-৯৮ সালের জন্য বাজেটে প্রয়োজনীয় বরাদ্দের দাবি পেশ করলাম। এই প্রকল্পগুলি একটি বা দুটি অতিরিক্ত ফসল উৎপাদনে সাহায্য করে কৃষকদের ক্রয়-ক্ষমতা বাড়িয়েছে এবং খেত-খামারে সন্তোষজনক কাজের ব্যবস্থা করে কৃষকের পরিবার ও ভূমিহীন কৃষি কর্মীদের সারা বছরের কর্মনিযুক্তি সুনিশ্চিত করেছে। ফলে কাজের সন্ধানে তাদের সময়ে সময়ে মহানগরীর দিকে চলে যাওয়ার প্রবণতা রোধ করা গেছে।

এই বিভাগের বহুমুখী কাজকর্ম পশ্চিমবঙ্গের গ্রামীণ জীবনের পরিবর্তন ঘটানোর কাজে এক গুরুত্বপূর্ণ ভূমিকা পালন করছে এবং মেহনতি মানুষ ও কৃষক সমাজের আর্থ-সামাজিক অবস্থার উন্নতি ঘটাতে সাহায্য করছে।

এই কথা বলে আমি বিধানসভার বিবেচনা ও অনুমোদনের জন্য বাজেট বরাদ্দ পেশ করলাম।

## DEMAND No. 68

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 1,27,87,26,000 be granted for expenditure under Demand No. 68, Major Heads : "2771—Flood Control and 4711—Capital Outlay on Flood control Projects", during the next financial year.

(This is inclusive of a total sum of Rs. 51,15,00,000 already voted on account)

Printed Budget Speech of Shri Deb[illegible]ata Ban[illegible]p[illegible]dhya [illegible] De- mand No. 68 laid on the Table was published along witn [illegible] mand No. 66.

## DEMAND No. 69

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 12,78,41,00,000 be granted

for expenditure under Demand No. 69, Major Heads : "2801—Power, 6801—Loans for Power Projects and 6850—Loans for Consumer Industries", during the next financial year.

(This is inclusive of a total sum of Rs. 4,26,33,00,000 already voted on account)

(Printed Budget Speech of Dr. Shankar Kumar Sen on **Demand** No. 69 laid on the Table was taken as read.)

**২। পশ্চিমবঙ্গে বিদ্যুতের চিত্রপট**

২.১। মাননীয় সদস্যগণ স্মরণ করতে পারেন যে, গত বৎসরের বাজেট ভাষণে আমি বিদ্যুতের ক্রম-উৎপাদন বজায় রাখা ছাড়াও যে বিষয়গুলির উপর গুরুত্ব আরোপ করেছিলাম তা হল, বিদ্যুতের সঞ্চালন এবং বন্টন ব্যবস্থা আরও কার্যকরী করা এবং তা পল্লী অঞ্চলে আরও সম্প্রসারিত করা, নির্দিষ্ট সময়ে বিদ্যুৎ প্রকল্পগুলি শেষ করা, বিদ্যুৎ সংস্থাগুলির আর্থিক সমস্যার সমাধান করা ইত্যাদি। এই সকল কার্যাবলীর স্বনির্ধারিত লক্ষ্যে পৌঁছানোর জন্য আমরা চেষ্টা করেছি এবং আমাদের সেই প্রচেষ্টার ফলাফল এখন আপনাদের সম্মুখে উপস্থাপন করছি।

২.২। ১৯৯৬-৯৭ সালে রাজ্য বিদ্যুৎ উৎপাদন ক্ষমতার কোনও বৃদ্ধি ঘটেনি। পরের পৃষ্ঠায় প্রদত্ত সারণিতে রাজ্যের বিদ্যুৎ সংস্থাগুলি কর্তৃক বিদ্যুৎ উৎপাদনের হিসাব দেখা যাবে ঃ

**সারণী-১**

**(ক) রাজ্যের অধীন বিদ্যুৎ উৎপাদনকেন্দ্র এবং সি. ই. এস. সি. ও দিসেরগড় পা. সা. কো. কর্তৃক বিদ্যুতের উৎপাদন—(মি. ইউ. এ.)**

| সংস্থা | ১৯৯২-৯৩ | ১৯৯৩-৯৪ | ১৯৯৪-৯৫ | ১৯৯৫-৯৬ | ১৯৯৬-৯৭ (জানু. ৯৭ পর্যন্ত) | পূর্ববৎসরের তুলনায় উৎপাদন বৃদ্ধি) |
|---|---|---|---|---|---|---|
| **সরকারি সংস্থা** | | | | | | |
| পঃ বঃ রাজ্য বিদ্যুৎ পর্ষদ | ২,৮৬৫ | ৩,৭০০ | ৩,৭৫০ | ৩,২১১ (২,৬৮২)* | ৩,০৬৮ | (+) ১৪.৩% |
| পঃ বঃ বিদ্যুৎ উন্নয়ন নিগম | ৪,২৮০ | ৫,৩৬৬ | ৫,৭৯৩ | ৬,১৪৮ (৫,১৮৮) | ৫,১৮৯ | — |
| ডি. পি. এল. | ৯৮০ | ৯০২ | ৯০৭ | ৯০৫ (৬৯৮) | ৮০৪ | (+) ১৫% |
| মোট | **৮,১২৫** | **৯,৯৬৮** | **১০,৪৫০** | **১০,২৬৪ (৮[illegible]৬৮)** | **৯,০৬১** | **(+) ৫,৮%** |

| | | | | | | |
|---|---|---|---|---|---|---|
| **বে-সরকারি সংস্থা** | | | | | | |
| সি. ই. এস. সি. লিঃ | ৩,৪৪৪ | ৩,৫০৫ | ৩,৭২৪ | ৩,৮৩৩ (৩,২১০) | ৩,০৭০ | (+) ৪% |
| ডি. পি. এস. সি. লি. | ২৪৮ | ২৩৮ | ২১৯ | ২২৯ (১৭৯) | ১৮০ | — |
| ডি. পি. এল. | ৯৮০ | ৯০২ | ৯০৭ | ৯০৫ (৬৯৮) | ৮০৪ | (+) ১৫% |
| মোট | ৩,৬৯২ | ৩,৭৪৩ | ৩,৯৪৩ | ৪,০৬২ (৩,৩৮৯) | ৩,২৫০ | (-) ৪% |
| সর্বমোট | ১১,৮১৭ | ১৩,৭১১ | ১৪,৩৯৩ | ১৪,৩২৬ (১১,৯৫৭) | ১২,৩১১ | (+) ৩% |

*ব্রাকেটে উল্লিখিত সংখ্যাগুলি জানুয়ারি '৯৬ পর্যন্ত।

**(খ) অচিরাচরিত প্রথায় উৎপাদিত বিদ্যুৎ ঃ**

| ১৯৯২-৯৩ | ১৯৯৩-৯৪ | ১৯৯৪-৯৫ | ১৯৯৫-৯৬ | ১৯৯৬-৯৭ |
|---|---|---|---|---|
| ৩.২০ মি. ইউ. | ৩.৫০ মি. ইউ. | ৪.২২ মি. ইউ. | ৪৮৩০ মি. ইউ. | (জানু. '৯৭ পর্যন্ত) ৪.০৫ মি. ইউ.) |

২.৩। উপরের সারণি থেকে এটা দেখা যাচ্ছে যে, সি. ই. এস. সি.-র বিদ্যুৎ উৎপাদনগত বৎসরের তুলনায় একটু কম হলেও, পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্যদ এবং দুর্গাপুর প্রোজেক্ট-স লিঃ তাদের বিদ্যুৎ উৎপাদন যথাক্রমে ১৪% এবং ১৫% বাড়িয়েছে। আপাতদৃষ্টিতে পশ্চিমবঙ্গ বিদ্যুৎ উন্নয়ন নিগমের বিদ্যুৎ উৎপাদনে কোনও উন্নতি দেখা যাচ্ছে না কিন্তু তা উক্ত নিগমের নিজস্ব কোনও ত্রুটির জন্য নয়। রাজ্যের গ্রিড ব্যবস্থায় স্থিতাবস্থা রক্ষার স্বার্থে পূর্বাঞ্চলীয় বিদ্যুৎ পর্ষদের নির্দেশ অনুসারে, পশ্চিমবঙ্গ বিদ্যুৎ উন্নয়ন নিগমকে তার উৎপাদন নিয়ন্ত্রিত রাখতে হয়। এই নিয়ন্ত্রণ না থাকলে তার প্ল্যান্ট লোড ফ্যাক্টর আরও ৮.৬% হারে বাড়ানো যেত। এ ছাড়া, কোলাঘাট তাপবিদ্যুৎ কেন্দ্রের টাইম অ্যাভেলেবিলিটি ফ্যাক্টর ৭৯% যা ঐ কেন্দ্রের দক্ষতা প্রমাণ করে।

২.৪। বিদ্যুতের চাহিদা বিশেষত, বিদ্যুতের সর্বোচ্চ চাহিদার সময় রাজ্য বিদ্যুৎ পর্যদকে কেন্দ্রীয় সংস্থার বিদ্যুৎকেন্দ্রগুলি থেকে বিদ্যুৎ আমদানি করতে হয়। গত কয়েক বছরে বিদ্যুৎ আমদানির পরিমাণ নিচের সারণি-২ থেকে পরিষ্কার হবে।

**সারণী-২**

**কেন্দ্রীয় বিদ্যুৎসংস্থা থেকে আমদানি (মি. ইউ.)**

| সংস্থা | ১৯৯৩-৯৪ | ১৯৯৪-৯৫ | ১৯৯৫-৯৬ |
|---|---|---|---|
| (ক) ডি. ভি. সি. | ৪২৩.৫ | ৪৭৪.০ | ৫২৯.৯২ |
| (খ) এন. টি. পি. সি. | ৩৮.১ | ৩১৬.২ | ১৩৩৮.৬৯* |
| (গ) পি. জি. সি. আই. এল. | ৭৫.৪ | ১৫৫.৮ | ৬৯৮.৯৩* |
| মোট | ৫৩৭.০ | ৯৪৬.০ | ২৫৬৭.৫৪ |

(*আসাম, অন্ধ্রপ্রদেশসহ প্রতিবেশি রাজ্যগুলিতে যে বিদ্যুৎ পশ্চিমবঙ্গের মাধ্যমে প্রবাহিত হয়েছে তার হিসাবসহ।)

বর্তমান আর্থিক বৎসরের সেপ্টেম্বর ১৯৯৬ পর্যন্ত আমদানিকৃত বিদ্যুতের পরিমাণ ১৩০১.৭ মি. ইউ.। বিদ্যুৎ আমদানির পরিমাণ একটু বেশিই হয়েছে কারণ আমাদের সার্বিক পরিকল্পনা অনুসারে সি. ই. এস. সি. লিঃ-এর বজবজ তাপবিদ্যুৎ কেন্দ্রটিতে মার্চ ১৯৯৬ সালে (কাজ শুরু হওয়ার ৪২ মাসের মধ্যে) উৎপাদন শুরু হওয়ার কথা ছিল, যা বিশেষভাবে পিছিয়ে পড়েছে।

২.৫। মাননীয় সদস্যগণ অবহিত আছেন যে, পূর্বাঞ্চলের রাজ্যগুলির মতো এই রাজ্যেও গ্রিড সিস্টেমে ফ্রিকোয়েন্সির ওঠা-নামা এক বড় ধরনের সমস্যা সৃষ্টি করছে। সর্বোচ্চ চাহিদার সময় যখন বিদ্যুতের ঘাটতি দেখা যায়, অন্যসময় আমাদের বিদ্যুৎ উৎপাদনকেন্দ্রগুলিকে উৎপাদন অনেকখানি কমিয়ে ফেলতে হয়। জলবিদ্যুৎ এবং তাপবিদ্যুতের উপযুক্ত মিশ্রণের অভাবের ফলেই এই অবস্থার উদ্ভব হয়েছে। যদিও সাম্প্রতিককালে, দেশের অন্য অনেক অংশের মতো আমাদের গ্রিডে বিশেষ কোনও বিপর্যয় ঘটেনি, তবুও—আমাদের সর্বদায় সন্ত্রস্ত হয়ে থাকতে হয়। এই অস্থিরতা বিদ্যুৎ উৎপাদন কেন্দ্রগুলিতে প্রভাব ফেলে এবং অনেক সময়ই সেখানকার যন্ত্রপাতির ক্ষতি হয়।

৩। **পুনর্নবীকরণ ও আধুনিকীকরণ প্রকল্পসমূহ**

৩.১। বিদ্যুৎ উৎপাদনকেন্দ্রগুলিতে, বিশেষত পুরানো কেন্দ্রগুলিতে সাধারণ রক্ষণাবেক্ষণ ছাড়াও পুনর্নবীকরণ এবং আধুনিকীকরণের কাজ হয়ে থাকে যাতে, উৎপাদনশীলতা এবং উৎপাদন ব্যয় দুই দিক থেকেই কেন্দ্রগুলি ঠিকভাবে চালানো যায়। বিগত কয়েক বৎসর যাবত এই কর্মকান্ডের উদ্দেশ্যের সঙ্গে যে বিষয়টি যুক্ত হয়েছে তা হল পরিবেশ উন্নয়ন। বিভিন্ন বিদ্যুৎসংস্থা পুনর্নবীকরণ এবং আধুনিকীকরণ কার্যসূচি সংক্ষেপে বিবৃত হল।

৩.২। **পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদ**

ব্যান্ডেল ও সাঁওতালদি তাপবিদ্যুৎকেন্দ্রগুলিতে পুনর্নবীকরণ ও আধুনিকীকরণের প্রথম পর্যায়ের কাজ শেষ হয়েছে। কেন্দ্র দুটির স্থায়িত্ব বাড়ানোর দিকে লক্ষ্য রেখে দ্বিতীয় পর্যায়ের কার্যসূচি প্রস্তুত হয়েছে। ব্যান্ডেল তাপবিদ্যুৎ কেন্দ্রটির স্থায়িত্ব বাড়ানোর উদ্দেশ্যে যে প্রকল্প রচিত হয়েছে তা রূপায়িত হলে ঐ কেন্দ্রটি আরও ১৫ বৎসর ভালভাবে চলবে। এই প্রকল্পটির আনুমানিক ব্যয় ২৩৭ কোটি টাকা ধরা হয়েছে এবং এর জন্য বৈদেশিক ঋণের জন্য ভারত সরকারের কাছে পাঠানো হয়েছে। সম্প্রতি ভারত সরকার এর রূপায়ণে জাপানের ও ই সি. এফ. সংস্থার কাছ থেকে আর্থিক সহায়তা পাওয়ার জন্য চেষ্টা করছেন। সাঁওতালদি তাপবিদ্যুৎ কেন্দ্রে বর্তমানে প্রায় ৪৫ কোটি টাকা ব্যয়ে 'ইলেক্ট্রো-স্ট্যাটিক প্রিসিপিটেটর বসানোর কাজ চলছে। এই কেন্দ্রেরও স্থায়িত্ববৃদ্ধিকল্পে একটি প্রকল্প প্রস্তুত করা হয়েছে যা বর্তমানে খুঁটিয়ে দেখা হচ্ছে এবং আগামী বৎসর আর্থিক সংস্থানের জন্য ব্যবস্থা নেওয়া হবে।

৩.৩। **পশ্চিমবঙ্গ বিদ্যুৎ উন্নয়ন নিগম**

নিগমের পুনর্নবীকরণের কাজ প্রধানত—প্রথম পর্যায়ের ইউনিটগুলিতেই হচ্ছে বিশেষত কোল হ্যান্ডলিং প্ল্যান্ট, ইলেক্ট্রো স্ট্যাটিক প্রিসিপিটেটর, কেন্ট্রাল ভালভ, কম রোটর হীটিং সিস্টেম ইত্যাদি ক্ষেত্রগুলিতে।

**৩.৪। দুর্গাপুর প্রোজেক্টস লিঃ**

দুর্গাপুর প্রোজেক্টস লিমিটেড-এর বিদ্যুৎকেন্দ্রে পুরানো পাঁচটি ইউনিটের পুনর্নবীকরণ, আধুনিকীকরণ এবং স্থায়িত্ব বৃদ্ধির জন্য একটি বিস্তারিত পরিকল্পনা নেওয়া হয়েছে, যা সিমেন্স লিমিটেড-এর সহযোগিতায় রূপায়িত হবে। এই পরিকল্পনা রূপায়ণের জন্য আনুমানিক ৩৩০ কোটি টাকা ব্যয় হবে যার একটি বৃহৎ অংশ মেসার্স সিমেন্স লিমিটেড নিজেই সংগ্রহ করবে। এর সফল রূপায়ণে এই বিদ্যুৎকেন্দ্রের প্ল্যান্ট লোড ফ্যাক্টর ৬৮.৫% দাঁড়াবে, যা বর্তমানে নগণ্য ২০ শতাংশের কাছাকাছি। এই পরিকল্পনাটির জন্য জার্মানির কে. এফ. ডব্লু. সংস্থার কাছ থেকে ঋণ সংগ্রহের প্রস্তাব ভারত সরকারের বিবেচনাধীন আছে।

**৪। নির্মীয়মাণ বিদ্যুৎ প্রকল্পসমূহ**

যে সকল বৃহৎ বিদ্যুৎপ্রকল্প বর্তমানে রূপায়িত হচ্ছে সেগুলির বর্তমান অবস্থা নিম্নরূপ ঃ

**৪.১। পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদ**

**৪.১.১। তিস্তা ক্যানাল ফল জলবিদ্যুৎ প্রকল্প** (৩×৩×৭.৫ মে. ও.)

এই বিদ্যুৎকেন্দ্রটি চালু করার সময়সীমা ক্রমাগত পিছোচ্ছে, যার ফলে আমরা সবাই উদ্বিগ্ন। আমি এর আগে জানিয়েছি যে, জমি অধিগ্রহণের সমস্যা, সি. ডব্লু. সি. কর্তৃক নক্সা এবং ডিজাইন চূড়ান্ত করায় বিলম্ব এবং সর্বোপরি অর্থাভাব এই প্রকল্পটি রূপায়ণে বিলম্ব ঘটাচ্ছে। এ ছাড়াও, অন্যান্য অনেক সমস্যা ছিল যা বিভিন্ন সংস্থার সঙ্গে আলোচনান্তে সমাধান করতে হয়েছে। যাই হোক, অতি সত্বর যাতে এর প্রথম ইউনিটটি চালু করা যায় তার জন্য ব্যবস্থা নেওয়া হয়েছে। নিচে বিভিন্ন বিদ্যুকেন্দ্রের কাজের অগ্রগতি দেখানো হল ঃ

| বর্তমান অবস্থা | ইমারতি কাজ | ইলেক্ট্রো-মেকানিক্যাল সরঞ্জাম স্থাপন |
|---|---|---|
| ১ নং উৎপাদন কেন্দ্র | ৯৯% | ৫৫% |
| ২ নং ” ” | ৭০% | ২০% |
| ৩ নং ” ” | ৬০% | — |

এই প্রকল্পের সর্বশেষ আনুমানিক খরচ ৫২৭ কোটি টাকা, যার মধ্যে ডিসেম্বর ১৯৯৬ পর্যন্ত ৩৮৮ কোটি টাকা খরচ হয়েছে।

**৪.১.২। পুরুলিয়া পাম্পড স্টোরেজ স্কীম** (৪×২২৫ মে. ও.)

মাননীয় সদস্যবৃন্দ অবহিত আছেন যে, এই প্রকল্পটি জাপানের ও. ই. এফ. সংস্থা থেকে ঋণলব্ধ অর্থে রূপায়িত হচ্ছে। ১৯৯৮-৯৯ সাল পর্যন্ত এই প্রকল্পের ব্যয় নির্বাহের জন্য ৬১১ কোটি টাকা মঞ্জুর করা হয়েছে। জমি অধিগ্রহণ, অফিস-বাড়ি এবং রাস্তা তৈরির কাজ অনেকটা এগিয়েছে। মূল প্রকল্পের 'সিভিল', হাইড্রো-মেকানিক্যাল এবং ইলেকেট্রো-

মেকানিক্যাল কাজ করার উদ্দেশ্যে যোগ্যতা নির্ধারণের জন্য বিশ্বব্যাপী টেন্ডার ডাকা হয় এবং প্রাপ্ত টেন্ডারগুলির মূল্যায়নের কাজ এখন চলছে। মূল প্রকল্পের কাজের টেন্ডার নোটিশ শীঘ্রই বার করা হবে। ভূনিম্নস্থ পাওয়ার হাউসে যাওয়ার টানেলটি তৈরি করার জন্য 'লেটার অব ইনটেন্ট' ইতিমধ্যে দেওয়া হয়েছে। এ পর্যন্ত মোট খরচের পরিমাণ ৯.২০ কোটি টাকা। ২০০৩ সাল নাগাদ প্রকল্পটির নির্মাণ কাজ শেষ হবে বলে আশা করা যায়।

৪.১.৩। **মংপু-কালিখোলা (৩×১ মে. ও.) এবং মংপু-রম্ভিখোলা (২×১ মে. ও.) জলবিদ্যুৎ প্রকল্প**

এই প্রকল্পের নোডাল এজেন্সি ওয়েস্ট বেঙ্গল রিনিউএবল এনার্জি ডেভেলপমেন্ট এজেন্সির সহযোগিতায়, পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদ আনুমানিক ২৪ কোটি টাকা ব্যয়ে এই প্রকল্প রূপায়ণ করছে। ভারত সরকারের অচিরাচরিত শক্তি উৎস দপ্তর, পরিকাঠামো নির্মাণের ব্যয়সহ মোট খরচের দুই-পঞ্চমাংশ বহন করবে।

ওয়েস্ট বেঙ্গল রিনিউয়েবল এনার্জি ডেভেলপমেন্ট এজেন্সির সহায়তায় রাজ্য বিদ্যুৎ পর্ষদ, পশ্চিমবঙ্গ চা উন্নয়ন নিগমের রংমুক-সিডার অতি ক্ষুদ্র জল বিদ্যুৎ প্রকল্প (৪ × ১২৫ কি.ও.) নির্মাণ করেছে। এই প্রকল্পটি নির্ধারিত সময়সীমার মধ্যে এবং অনুমতি ব্যয়ের মধ্যেই সমাপ্ত করে কর্তৃপক্ষের হাতে তুলে দেওয়া হচ্ছে।

৪.১.৪। **রাম্মাম হাইড্রো-ইলেক্ট্রি প্রোজেক্ট স্টেজ-১ (৩×১২ মে. ও.)**

এই প্রকল্পের প্রাথমিক অনুসন্ধান কাজ মের্সাস ইন্দো-কানাডিয়ান পাওয়ার কনসরটিয়ামের হাতে ন্যস্ত করা হয়েছে।

৪.১.৫। **গৌরীপুর থার্মাল পাওয়ার প্রোজেক্ট (১×১৫০ মে. ও.)**

এই প্রকল্পটি মেসার্স গৌরীপুর পাওয়ার কোম্পানি লিঃ রূপায়ণ করবে। এটি বিড়লা টেকনিক্যাল সার্ভিসেস এবং আমেরিকার থার্মো-ইকো-টেক কর্পোরেশনের একটি যৌথ উদ্যোগ। পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদ জমির মূল্যের বিনিময়ে এর অংশীদার হবে। এই প্রকল্পের ছাই ফেলার জন্য জমি অধিগ্রহণের কাজ এবং কেন্দ্রীয় বিদ্যুৎ কর্তৃপক্ষের ছাড়পত্রের ব্যবস্থাদি করা হচ্ছে। এফ বি. সি. বয়লার সহ এই প্রকল্পের আনুমানিক ব্যয় ৬৮৯.০০ কোটি টাকা।

৪.২। **পশ্চিমবঙ্গ বিদ্যুৎ উন্নয়ন নিগম লিমিটেড**

৪.২.১। **বক্রেশ্বর থার্মাল পাওয়ার প্রোজেক্ট (৫×২১০ মে. ও.)**

এই প্রকল্পের প্রথম তিনটি ইউনিট জাপানের ও. ই. সি. এফ.-এর আর্থিক সহযোগিতায় রূপায়িত হচ্ছে। এই প্রকল্পের ১ এবং ২ নং ইউনিটের মুখ্য পাওয়ার প্ল্যান্ট প্যাকেজ, কোল হ্যান্ডলিং প্যাকেজ, ট্রান্সমিশন প্যাকেজ--এর জন্য কাজের আদেশনামা দেওয়া হয়েছে। ৩ নং ইউনিটের মুখ্য পাওয়ার প্ল্যান্ট প্যাকেজ ও ওয়াটার প্যাকেজের ছাড়পত্র কেন্দ্রীয় বিদ্যুৎ মন্ত্রনালয় এবং ও. ই. সি. এফ.-এর বিবেচনাধীন আছে।

মাননীয় সদস্যগণ অবহিত আছেন যে, ৪ ও ৫ নং ইউনিটের নির্মাণ কাজের জন্য একটি যৌথ উদ্যোগ কোম্পানি গঠন করা হয়েছে যাতে ডব্লিউ. বি. পি. ডি. সি. এল.-এর মূলধনের পরিমাণ ২৬%। মেসার্স এ. বি. এল. উভয় ইউনিটের বয়লার প্রস্তুত করছে এবং কেন্দ্রীয় বিদ্যুৎ কর্তৃপক্ষের কাছ থেকে নতুন ভাবে কারিগরি-আর্থিক ছাড়পত্রের জন্য মেসার্স বক্রেশ্বর পাওয়ার জেনারেশন কোম্পানি লিমিটেড উপযুক্ত প্রস্তুতি নিয়েছে। এ ব্যাপারে শীঘ্রই কেন্দ্রীয় কর্তৃপক্ষের নিকট বিস্তৃত প্রকল্প প্রতিবেদন পেশ করা হবে। জানুয়ারি ১৯৯৭ পর্যন্ত এই প্রকল্পের পুঞ্জীভূত খরচের পরিমাণ ৩২১ কোটি টাকা। এই প্রকল্পে বিল্ড-অপারেট ট্রান্সফার পদ্ধতি গ্রহণ করা হয়েছে।

৪.২.২। **সাগরদীঘি থার্মাল পাওয়ার প্রোজেক্ট** (৪×৫০০ মে. ও.)

এই প্রকল্পের মোট ২০০০ মে. ও. ক্ষমতার মধ্যে ৫০০ মে. ওয়াটের ২টি ইউনিট প্রাথমিক পর্যায়ে স্থাপন করা হবে। যৌথ উদ্যোগের এই প্রকল্পে পি. ডি. সি. এল.-এর মূলধনের অংশ ২৬%। যৌথ উদ্যোগের অন্য অংশীদার হল—ডেভেলপমেন্ট কন্সালটেন্টস লিঃ এবং তার সহযোগীরা। এটি নির্মাণ হবে বিল্ড-অপারেট-ট্রান্সফার ভিত্তিতে। যৌথ উদ্যোগে কোম্পানি বিভিন্ন কর্তৃপক্ষের কাছ থেকে প্রয়োজনীয় বিধিবদ্ধ ছাড়পত্র গ্রহণের ব্যবস্থা নিয়েছে।

৪.৩। **সি. ই. এস. সি. লিঃ**

৪.৩.১। **বজবজ তাপ বিদ্যুৎ প্রকল্প** (২×২৫০ মে. ও.)

বিদ্যুৎ নিষ্কাশন কর্মসূচি, আই. ডি. সি. ইত্যাদি সহ এই প্রকল্পের মোট খরচ ১,৬৩৯ কোটি টাকা। গুরুতর বিচ্যুতির কারণে পূর্বঘোষিত ৩১. ৩. ৯৬ তারিখের মধ্যে এই কেন্দ্রটি চালু করা যায়নি। আগামী ১৯৯৭-৯৮ আর্থিক বৎসরে এখানে উৎপাদন শুরু হবে বলে জানানো হয়েছে।

৪.৩.২। **বলাগড় তাপবিদ্যুৎ প্রকল্প** (২×২৫০ মে. ও.)

সি. ই. এস. সি. কর্তৃক গঠিত বলাগড় পাওয়ার কোম্পানি লিঃ এই প্রকল্পটি রূপায়ণ করবে। ইংল্যান্ডের রোল্‌স্ রয়েস লিঃ-এর সঙ্গে এই কোম্পানির চুক্তি বাতিল হওয়ার পর জানানো হয়েছে যে, সিমেন্স এখন এই প্রকল্পের সঙ্গে ই. পি. সি. কন্ট্রাক্টর হিসাবে যুক্ত হচ্ছে। এই প্রকল্পের কাজ সমাপ্ত করতে মোট ২,০৫৯ কোটি টাকা ব্যয় নির্দিষ্ট করা হয়েছে এবং রাজ্য সরকার এই কেন্দ্রের উৎপাদিত বিদ্যুৎ সি. ই. এস. সি. এলাকায় বহন করার খরচ "হুইলিং চার্জ" ৩-৪ পয়সা অনুমোদন করেছেন। রাজ্য সরকার এই প্রকল্পের জন্য ইতিমধ্যেই কিছু জমি হস্তান্তর করেছেন। আরও জমি অধিগ্রহণের প্রস্তাব সরকারের বিবেচনাধীন আছে। কোম্পানি এখন অন্যান্য খুঁটিনাটি বিষয়ে এবং বিদ্যুৎ নিষ্কাশন ব্যবস্থার চূড়ান্ত রূপ দিচ্ছে।

৪.৪। **গোসাবা বায়োমাস গ্যাসিফায়ার প্ল্যান্ট** (৫০০ কি. ও.)

সুন্দরবন অঞ্চলের গোসাবায় দেশের সর্ববৃহৎ বায়োমাস গ্যাসিফায়ার বিদ্যুৎ উৎপাদনকেন্দ্রটি উৎপাদন শুরু করার জন্য প্রস্তুত হচ্ছে। এই কেন্দ্রটির ভিত্তি "এনার্জি প্ল্যান্টেশন" তত্ত্ব।

দ্বীপের অধিবাসীরা অনুর্বর জমিতে দ্রুত বেড়ে ওঠে—এমন গাছ লাগাবেন, যার কাঠ থেকে প্রাপ্ত বায়োমাস ব্যবহার করে এই প্ল্যান্ট চালানো হবে। আমরা আশা করি, এর সাহায্যে স্থানীয় মানুষদের কিছুটা রোজগারও হবে।

কেন্দ্রীয় সরকারের অচিরাচরিত শক্তি উৎস মন্ত্রক, রাজ্য সরকার, দক্ষিণ ২৪-পরগনা জেলা পরিষদ, সুন্দরবন উন্নয়ন পর্ষদ, ডব্লু. বি. আর. ই. ডি. এ. এবং রাজ্য বিদ্যুৎ পর্ষদের আর্থিক আনুকূল্যে এই প্রকল্পটি যৌথভাবে রূপায়ণ করছে ডব্লু. বি. আর. ই. ডি. এ. এবং বিদ্যুৎ পর্ষদ। এই প্রকল্পে প্রাথমিকভাবে গোসাবা ও রাঙাবেলিয়া অঞ্চলের প্রায় ৮০০ জন গ্রাহক উপকৃত হবেন এবং পরবর্তীকালে সমগ্র দ্বীপে এই বিদ্যুৎ সরবরাহ সম্প্রসারিত হবে। এই উদ্দেশ্যে গঠিত একটি গ্রামীণ বৈদ্যুতিক সমবায় সমিতি সমস্ত বিষয়টি পরিচালনা করবে।

গত বছরের ঘোষণামতো সাগর গ্রামীণ বিদ্যুৎ সমবায় সমিতি ইতিমধ্যেই গঠিত হয়েছে। ২৬ কি. ও. ক্ষমতাসম্পন্ন সোলার ফটো ভোল্টেইক প্ল্যান্ট প্রায় এক বছরেরও বেশি সময় ধরে চলছে। আগামী আর্থিক বছরে এর ক্ষমতা আরও ২৬ কি. ও. সোলার ফটো ভোল্টেইক এবং ১০ কি. ও. বায়ুচালিত বিদ্যুৎ উৎপাদন বাড়ানো হবে।

**৫। বিদ্যুৎ সঞ্চালন ও বন্টন ব্যবস্থা**

৫.১। বিগত কয়েক বছরে রাজ্য বিদ্যুৎ পর্ষদ বিদ্যুৎ সঞ্চালন ব্যবস্থার সম্প্রসারণ ও উন্নতিতে বিশেষ জোর দিয়েছে, যে কাজগুলি পূর্বে অর্থের অভাবে বিশেষ নজর দেওয়া যায়নি। চলতি আর্থিক বছরে (ফেব্রুয়ারি '৯৭ পর্যন্ত) এই ক্ষেত্রে যে-সকল কাজে বিশেষ অগ্রগতি হয়েছে সেগুলির একটি তালিকা ১ নং সংযোজনীতে দেওয়া হল।

৫.২। সংযোজনী-১ থেকে এটা স্পষ্ট যে, রাজ্য বিদ্যুৎ পর্ষদ ২টি নতুন সঞ্চালন সাব-স্টেশন চালু করেছে, যেগুলির মোট ক্ষমতা ৫৬.৬ এম. ভি. এ.। এ ছাড়াও, পর্ষদ ১৫টি বিভিন্ন চালু সাব-স্টেশনে নতুন ট্রান্সফর্মার স্থাপন করেছে এবং এর ফলে সেগুলির মোট ক্ষমতা বেড়েছে ২০১.৭ এম. ভি. এ.। রাজ্য বিদ্যুৎ পর্ষদের চরম আর্থিক সঙ্কটের কথা বিবেচনা করলে এই প্রয়াসকে প্রশংসনীয় বলা যায়।

৫.৩। মাননীয় সদস্যদের আমি আগেই জানিয়েছি যে, বিদ্যুৎ সঞ্চালন ব্যবস্থার উন্নতির জন্য রাজ্য বিদ্যুৎ পর্ষদের পক্ষ থেকে এক বিশদ পরিকল্পনা গ্রহণ করা হয়েছে। রাজ্য বিদ্যুৎ পর্ষদ ইতিমধ্যে জাপানি সংস্থা ও. ই. সি. এফ.-এর সঙ্গে প্রায় ৮৬২ কোটি টাকা ঋণ গ্রহণের জন্য চুক্তিবদ্ধ হয়েছে। এই ঋণের প্রথম ভাগের ৩৫৩ কোটি টাকা ইতিমধ্যেই মঞ্জুরীকৃত হয়েছে ঐ পরিকল্পনা কার্যকর করার জন্য। এই পরিকল্পনার অধীনে যে প্রধান প্রধান কাজগুলি হাতে নেওয়া হবে তা নিম্নরূপ ঃ

(ক) **সাব-স্টেশন নির্মাণ**

(১) ৭৯০ এম. ভি. এ. ক্ষমতাসম্পন্ন একটি ৪০০ কে. ভি. সাব-স্টেশন নির্মাণ;

(২) ২০৪৬ এম. ভি. এ. ক্ষমতাসম্পন্ন ৬টি ২২০ কে. ভি. সাব-স্টেশন নির্মাণ;

(৩) ৯০১ এম. ভি. এ. ক্ষমতাসম্পন্ন ১৬টি ১৩২ কে. ভি. সাব-স্টেশন নির্মাণ;

**(খ) লাইন বে স্থাপন**

(১) ২টি ৪০০ কে. ভি. ; (২) ২০টি ২২০ কে. ভি.-র ; এবং

(৩) ২৪টি ১৩২ কে. ভি.-র লাইন বে স্থাপিত হবে।

**(গ) নতুন সঞ্চালন লাইন নির্মাণ**

(১) ৪০০ কে. ভি. লাইনের ২৪ সাঃ কিঃ মিঃ ;

(২) ২২০ কে. ভি. লাইনের ৮৮ সাঃ কিঃ মিঃ ;

(৩) ১৩২ কে. ভি. লাইনের ১৪০৮ সাঃ কিঃ মিঃ ;

এগুলি ছাড়াও, ২টি ২২০ কে.ভি. ক্ষমতাসম্পন্ন সাব-স্টেশনের এবং ৭টি ১৩২ কে.ভি. ক্ষমতাযুক্ত সাব-স্টেশনের ক্ষমতা আরও বৃদ্ধি করা হবে।

৫.৪। এখানে উল্লেখনীয় যে, রাজ্য বিদ্যুৎ পর্ষদের বিদ্যুৎ সঞ্চালন প্রকল্পগুলি ছাড়াও পশ্চিমবঙ্গ বিদ্যুৎ উন্নয়ন নিগম বক্রেশ্বর তাপবিদ্যুৎ কেন্দ্রে উৎপাদিত বিদ্যুৎ পরিবহনের জন্য একটি বড় প্রকল্প হাতে নিয়েছে। ওই প্রকল্পের আনুমানিক ব্যয় ২০৩.৩২ কোটি টাকা এবং প্রয়োজনীয় নির্দেশ দানের পর ওই প্রকল্পের কাজ ও শুরু হয়েছে।

৫.৫। আগামী আর্থিক বছরে রাজ্য বিদ্যুৎ পর্যদ নিম্নোক্ত কর্মসূচি সম্পন্ন করার পরিকল্পনা নিয়েছে ঃ

**(ক) নতুন লাইন নির্মাণ**

(১) কোলাঘাট—দুর্গাপুর ৪০০ কে. ভি. সিঙ্গল সর্কিট লাইনের পুনর্জীবিকরণ;

(২) কোলাঘাট—হলদিয়া ২২০ কে. ভি. ডব্‌ল সার্কিট লাইন ;

(৩) রিষড়া—জিরাট ২২০ কে. ভি. ডবল্ সার্কিট লাইন ;

(৪) আরামবাগ—মেদিনীপুর ২২০ কে. ভি. ডবল সার্কিট লাইন ;

(৫) সাতগাছিয়া—কায়োটা ১৩২ কে. ভি. ডব্‌ল সার্কিট লাইন ;

(৬) উত্তরবঙ্গ বিশ্ববিদ্যালয় (এন. বি. ইউ)—ডালখোলা ১৩২ কে. ভি. সিঙ্গল সার্কিট লাইন (তিস্তা ক্যানাল ফল জলবিদ্যুৎ প্রকল্পের ১নং, ২নং ও ৩নং বিদ্যুৎ কেন্দ্রগুলি থেকে উৎপাদিত বিদ্যুৎ পরিবহনের জন্য) ;

(৭) রায়না—আরামবাগ ১৩২ কে. ভি. ডাবল সার্কিট লাইন ;

(৮) রেলওয়েকে বিদ্যুৎ সরবরাহের জন্য সাতগাছিয়া—ধাত্রীগম ১৩২ কে. ভি. সিঙ্গল সার্কিট লাইন ;

.(৯) কসবা সাবস্টেশনে ১ সার্কিট 'লিলো' সমেত জিরাট—লক্ষ্মীকান্তপুর ২২০ কে. ভি. ডব্‌ল সার্কিট লাইন ;

(১০) সাতগাছিয়ায় ২য় সার্কিট 'লিলো' সমেত ব্যান্ডেল—দুর্গাপুর ১৩২ কে. ভি. লাইন ;

**(খ) সাবস্টেশন**

২১টি সাবস্টেশনকে চিহ্নিত করা হয়েছে যেগুলির ক্ষমতাবৃদ্ধি করার জন্য নতুন ট্রান্সফরমার সংস্থাপন করা হবে এবং সংশ্লিষ্ট অঞ্চলে আরও ভালভাবে বিদ্যুৎ সরবরাহের জন্য 'ফিডার বে' স্থাপন করা হবে। আরামবাগ, মেদিনীপুর, কাটোয়া, বাঁকুড়া ফলতা, রাণাঘাট, অশোকনগর, সল্টলেক, টিটাগার প্রভৃতি সাব-স্টেশনগুলির ট্রান্সফরমারের ক্ষমতা বৃদ্ধি করা হবে। জিরাট, কসবা, উখড়া, কাটোয়া, সাতগাছিয়া, সাঁইথিয়া, লিলুয়া ইত্যাদি সাবস্টেশনে লাইন বে স্থাপন করা হবে। ১০টি বিভিন্ন সাবস্টেশনে ১৫টি ৩৩ কে. ভি.-র 'ক্যাপাসিটর ব্যাঙ্ক' স্থাপনের প্রস্তাব রয়েছে।

৫.৬। **বিদ্যুৎ বন্টন ব্যবস্থা**

৫.৬.১। বিদ্যুৎ বন্টন ব্যবস্থার উন্নতির জন্য রাজ্য বিদ্যুৎ পর্যদ বর্তমান আর্থিক বছরের জানুয়ারি '৯৭ পর্যন্ত যে বিভিন্ন কর্মসূচি সম্পন্ন করেছে, মাননীয় সদস্যদের অবগতির জন্য ঐ কর্মসূচি রূপায়ণের অগ্রগতির বিবরণ সংযোজনী ২-এ দেওয়া গেল। এই কাজগুলি সম্পন্ন করতে আনুমানিক ৪৫ কোটি টাকা ব্যয় করা হয়েছে।

৫.৬.২। আগামী আর্থিক বছরে (১৯৯৭-৯৮) বিদ্যুৎ বন্টন ব্যবস্থা উন্নতির লক্ষ্যে রাজ্য বিদ্যুৎ পর্যদ যে-সব পরিকল্পনা গ্রহণ করেছে সেগুলি হল নিম্নরূপ ঃ

এই কাজগুলি সম্পন্ন করার জন্য আনুমানিক ব্যয় ধরা হয়েছে ৭৮ কোট টাকা।

(ক) **সাধারণ উন্নয়নমূলক কর্মসূচি**

(অ) **নতুন সাব-স্টেশন নির্মাণ**

(১) ৩০টি ৩৩/১১, ৬.৬ ও ৬ কে. ভি.—যেগুলির মোট ক্ষমতা ১১৪ এম.ভি.এ.;

(২) ৭০০টি ১১, ৬. ৬. ও ৬/০.৪ কে. ভি.—যেগুলির মোট ক্ষমতা ৩৫ এম.ভি.এ.।

(আ) **নতুন লাইন তৈরি**

(১) ৩৩ কে. ভি. লাইন—৪১৪ সাঃ কিঃ মিঃ ;

(২) ১১, ৬.৬ ও ৬ কে. ভি. লাইন—৪০০ সাঃ কিঃ মিঃ ;

(৩) নিম্ন ও মাঝারি ভোল্টেজ লাইন—৬০০ সাঃ কিঃ মিঃ ;

(খ) **সিস্টেম উন্নয়ন-সংক্রান্ত কর্মসূচি**

(অ) **বর্তমান সাব-স্টেশনগুলির ক্ষমতাবৃদ্ধি**

(১) ৪৯টি ৩৩/১১, ৬.৬ ও ৬ কে. ভি.—যেগুলির মোট ক্ষমতা ১৬৪ এম.ভি.এ.;

(২) ৬০০টি ১১, ৬.৬ ও ৬/০.৪ কে. ভি.—যেগুলির মোট ক্ষমতা ১৪ এম.ভি.এ.।

(আ) **বর্তমান লাইনগুলির ক্ষমতাবৃদ্ধি**

(১) ৩৩/১১, ৬.৬ ও ৬ কে. ভি. লাইন—২০০ সাঃ কিঃ মিঃ ;

(২) নিম্ন ও মাঝারি ভোল্টেজ লাইন—১০০ সাঃ কিঃ মিঃ ;

(৩) 'সান্ট ক্যাপাসিটর' স্থাপন—৩০ এম. ভি. আর.।

এই কাজগুলি সম্পন্ন করার জন্য আনুমানিক ব্যয় ধরা হয়েছে ৭৮ কোটি টাকা।

৫.৬.৩। পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদ 'ভি স্যাট' প্রযুক্তি ব্যবহার করে রাজ্যব্যাপী যোগাযোগ ব্যবস্থার উন্নতিকল্পে একটি প্রকল্প হাতে নিয়েছে। এর রূপায়ণের জন্য পাওয়ার ফিনান্স কর্পোরেশন প্রায় ৬৪ কোটি টাকা ঋণ দেবে। এই কাজের জন্য টাটা কন্সালটেন্সি সার্ভিসেস পরামর্শদাতা নিযুক্ত হয়েছেন এবং বর্তমানে টেন্ডার স্পেসিফিকেশনের কাজ চলছে। এই প্রকল্পের একটি বৈশিষ্ট্য হল, বিভিন্ন সরকারি দপ্তর এই কাজের সঙ্গে যুক্ত হয়েছে।

৫.৭। **সি. ই. এস. সি. লি.**

সি. ই. এস. সি. লি. তার এলাকায় সুষ্ঠু বিদ্যুৎ সরবরাহ নিশ্চিত করার লক্ষ্যে, বিদ্যুৎ সঞ্চালন ও বন্টন ব্যবস্থার বিস্তারকল্পে বিভিন্ন কর্মসূচি রূপায়ণ করেছে। চলতি আর্থিক বছরের ডিসেম্বর '৯৬ পর্যন্ত ঐ কর্তৃপক্ষ ২টি নতুন ১৩২/৩৩ কে. ভি. ট্রান্সফরমার স্থাপন করেছে। যেগুলির মোট ক্ষমতা ১০৫ এম. ভি. এ.। এ ছাড়া, বিভিন্ন সাব-স্টেশনে ৮টি ১৩২ কে. ভি. 'আউটডোর বে', ১২ প্যানেলযুক্ত ৩২ কে. ভি. ইন্ডোর সুইচবোর্ডও ঐ কর্তৃপক্ষ স্থাপন করেছে। সি. ই. এস. সি. কর্তৃপক্ষ প্রায় ২০৫ সাঃ কিঃ মিঃ কেবল পেতেছে এবং ১২৩ সাঃ কিঃ মিঃ 'ওভার হেড' লাইন তৈরি করেছে। ঐ কর্তৃপক্ষ ১৭৩টি ট্রান্সফরমার বিদ্যুৎ বন্টনের জন্য স্থাপন করেছে যেগুলির মোট ক্ষমতা ১০৪ এম. ভি. এ.।

৬। **বিদ্যুতের চাহিদা বৃদ্ধি এবং গ্রাহক সেবা**

৬.১। সম্ভাব্য বিদ্যুৎ গ্রাহকদের প্রতি বিদ্যুৎ সংস্থাগুলির অসহানুভূতিশীল দৃষ্টিভঙ্গি একটি সাধারণ অভিযোগ। সেজন্য সমস্ত বিদ্যুৎ সরবরাহ প্রতিষ্ঠানকে বর্তমান এবং সম্ভাব্য গ্রাহকদের সমস্যা সমাধানের জন্য উপযুক্ত ব্যবস্থা নিতে বলা হয়েছে।

৬.২। পশ্চিমবঙ্গ বিদ্যুৎ পর্ষদের ইন্ডাস্ট্রিয়াল প্রমোশন সেল, পশ্চিমবঙ্গ শিল্পোন্নয়ন নিগম ও অন্যান্য সংস্থার সঙ্গে একযোগে কাজ করে চলেছে। এই সেল সম্ভাব্য শিল্পসংস্থাকে পশ্চিমবঙ্গের বিদ্যুৎ পরিস্থিতি, বিদ্যুৎ প্রেরণ ও বন্টনের ব্যবস্থা, বিদ্যুৎ সংযোগের পদ্ধতি ও

নিয়মাবলী সম্বন্ধে অবহিত করা ছাড়াও, মূল্যবান সহায়তা দেয় এবং কোনও শিল্পসংস্থার বিশেষ সমস্যা থাকলে তাও এই সেল সমাধানের সহায়তা করে।

৬.৩। কলকাতা ও তার পার্শ্ববর্তী এলাকা ছাড়া রাজ্য বিদ্যুৎ পর্ষদের ৯৪% বিদ্যুৎভোক্তা গৃহস্থ ও বাণিজ্যিক শ্রেণীভুক্ত যারা সারা রাজ্যে ছড়িয়ে আছেন। এই বিদ্যুৎ ভোক্তাদের উন্নততর সেবার জন্য রাজ্য বিদ্যুৎ পর্ষদ ৪০টি প্রধান গ্রুপ সাপ্লাই অফিসে কমপিউটার প্রথার প্রবর্তনের একটি পরিকল্পনা গ্রহণ করেছে। এর দ্বারা বিদ্যুৎ পর্ষদের ৩০% বিদ্যুৎভোক্তাকে কমপিউটারের সাহায্যে বিল প্রস্তুত এবং রাজস্ব আদায়ের আওতায় আনতে চাওয়া হয়েছে। ইতিমধ্যে প্রায় ২৭টি অফিসে এই কাজ সম্পূর্ণ হয়েছে।

৬.৪। ১৯৯৬-৯৭ সালে (ডিসেম্বর '৯৬ পর্যন্ত) পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদ ৫৫টি নতুন এইচ. টি. শিল্প সংযোগ দিয়েছে, সেগুলির বিদ্যুতের মোট চাহিদা ২৫.৪ মে. ও.। পর্ষদ তিনটি বর্তমান শিল্প সংস্থাকে অতিরিক্ত ৩ মে. ও. বিদ্যুৎ সরবরাহ করবে। এ ছাড়া—১,৭০,৩৫৭টি এল. টি. শিল্প, বাণিজ্যিক, গৃহস্থ ও কৃষি শ্রেণীভুক্ত গ্রাহকদের বিদ্যুৎ সংযোগ দেওয়া হয়েছে।

১৯৯৭-৯৮ সালে ২,৫০,০০০ নতুন বিদ্যুৎ সংযোগ দেওয়ার প্রস্তাব পর্ষদের আছে।

৬.৫। দুর্গাপুর প্রোজেক্টস্ লিঃ ১৯৯৬-৯৭ (ডিসেম্বর '৯৬ পর্যন্ত) ৫১৫টি নতুন সংযোগ দিয়েছে যার মধ্যে ৭টি এল. টি. শিল্প-গ্রাহক।

৬.৬। সি. ই. এস. সি. লিঃ তার এলাকায় ২৫টি এইচ. টি. শিল্পকে বিদ্যুৎ সংযোগ দিয়েছে যার মোট লোড ১০.৫ মে. ও. এবং ৫টি বর্তমান শিল্পে গ্রাহকদের ক্ষেত্রে এই লোড ৪.৫ মে. ও. বৃদ্ধি করেছে। এ ছাড়া, উক্ত সময়ে সি. ই. এস. সি.-এর এলাকায় ১৪,২৫০টি নতুন অন্য শ্রেণীর বিদ্যুৎ সংযোগ দিয়েছে।

৬.৭। **নিম্নবর্ণিত সারণি হতে ১৯৯২-৯৩ সাল থেকে বিদ্যুতের চাহিদা বৃদ্ধির একটি চিত্র পাওয়া যাবে।**

| শ্রেণী | ৩১. ৩. ৯২ পর্যন্ত | | ৩১. ৩. ৯৬ পর্যন্ত | |
|---|---|---|---|---|
| | সংখ্যা | চাহিদা (মি. ইউ.) | সংখ্যা | চাহিদা (মি. ইউ.) |
| **পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদ** | | | | |
| (১) এইচ. টি. ইন্ডাস্ট্রিয়াল | ১,৫৪০ | ১,২৩৩ | ১,৬৪৪ | ১,৬৬৪ |
| (২) এল. টি. ইন্ডাস্ট্রিয়াল | ৫৬,১১৬ | ৩৩৪ | ৫৯,১৪৬ | ৫৭০ |
| (৩) কমার্শিয়াল | ৩,১৫,৮৮৭ | ৫৪১ | ৩,৮৭,৭৪৮ | ৮৪৭ |
| (৪) এগ্রিকালচার | ৭০,৪৮৩ | ৬১৬ | ১,০২,১৮২ | ১,৩২৮ |
| (৬) ডোমেস্টিক | ১২,৭০,৭০০ | ৮৩৯ | ১৯,৫৯,৪৭৮ | ১,৮৬২ |

| শ্রেণী | ৩১. ৩. ৯২ পর্যন্ত | | ৩১. ৩. ৯৬ পর্যন্ত | |
|---|---|---|---|---|
| | সংখ্যা | চাহিদা (মি. ইউ.) | সংখ্যা | চাহিদা (মি. ইউ.) |
| (৭) অন্যান্য | ১,৬৫৩ | ১৭৪ | ৫,২৮৬ | ৩৫৮ |
| (৮) সি. ই. এস. সি. | ১ | ১,০৯ | ১ | ২,৩২০ |
| | ১৭,১৬,৩৯২ | ৫,৭৭৩ | ২৫,১৫,৪৯৯ | ৯,৪১৯ |
| বাৎসরিক গড় বৃদ্ধি | | | ১০.২% | ১৪.৮% |
| **সি. ই. এস. সি. লিমিটেড** | | | | |
| (১) এইচ. টি. ইন্ডাস্ট্রিয়াল | ৮০৬ | ১,৩৮২ | ৮৩২ | ১,৫৪১ |
| (২) এল. টি. ইন্ডাস্ট্রিয়াল | ৫২,৬৪৮ | ৩১৯ | ৫৯,৫৩৫ | ৩৪৭ |
| (৩) কমার্শিয়াল | ১,৯৩,৯০৬ | ৫৯৯ | ২,৩৩,৬১১ | ৭৬০ |
| (৪) ট্র্যাকশন | ৪ | ৪৬ | ৬ | ৬৮ |
| (৬) ডোমেস্টিক | ৮,২২,৫৭৪ | ১,২৮৩ | ১১,২৮,৮৬৪ | ১,৭২৭ |
| (৭) অন্যান্য | ৩,২৪৪ | ২৭৩ | ৩,৬০০ | ৩১৬ |
| (৮) সি. ই. এস. সি. | ১ | ১,০৯ | ১ | ২,৩২০ |
| | ১০,৭৩,১৮২ | ৩,৯০২ | ১৪,২৬,৪৪৮ | ৪,৭৫৯ |
| বাৎসরিক গড় বৃদ্ধি | | | ৬.৯% | ৪.৬% |
| **ডি. পি. এল.** | | | | |
| (১) এইচ. টি. ইন্ডাস্ট্রিয়াল | ৩৭ | ২১২ | ৩৭ | ১৫১ |
| (২) এল. টি. ইন্ডাস্ট্রিয়াল | ২৮৫ | ৫ | ৩১৪ | ৪ |
| (৩) কমার্শিয়াল | ১,০৩১ | ২ | ১,১১৮ | ৪ |
| (৪) এগ্রিকালচার | ১০,৪১৬ | ২০ | ১৩,৩১০ | ১৬ |
| (৫) অন্যান্য (ডিস্ট্রিবিউশন লাইসেন্স) | — | ২৯৩ | — | ৪০৪ |
| | ১১,৭৬৯ | ৫৩২ | ১৪,৭৭৯ | ৫৭৯ |
| বাৎসরিক গড় বৃদ্ধি | | | ৫.৩৮% | ১.৮৬% |

৭। **গ্রামীণ বৈদ্যুতিকরণ**

৭.১। অন্যান্য রাজ্য বিদ্যুৎ পর্ষদের তুলনায়, পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদের একটি অনন্যপূর্ব এবং দুর্ভাগ্যজনক অবস্থা হল এই যে, পর্ষদের এলাকার মধ্যে রাজ্যের প্রধান শিল্পাঞ্চল বা বাণিজ্যিক কেন্দ্রগুলি পড়ে না। ফলে, পর্ষদের পক্ষে বিভিন্ন দায়দায়িত্ব যেমন, ঋণ পরিশোধ, বিভিন্ন সংস্থা থেকে বিদ্যুৎ ক্রয়, বন্টন ব্যবস্থার উন্নয়ন ইত্যাদির ব্যয় মেটানোর

পর তার আয়ের থেকে গ্রামীণ এবং এ ব্যাপারে রুর‍্যাল ইলেক্ট্রিফিকেশন কর্পোরেশন, যারা একাজে আর কোনও ঋণদান করছে না, তাদের অবস্থানের কথা, আমি প্রায়ই মাননীয় সদস্যদের কাছে তুলে ধরার চেষ্ট করেছি। গ্রামীণ বৈদ্যুতিকরণের নানা দিক, যেমন গ্রামীণ বৈদ্যুতিকরণের বিভিন্ন নিয়ম, আর. ই. সি. লিঃ-এর ভূমিকা, যা একটি ব্যয়বহুল মধ্যস্থের ছাড়া কিছু নয়, গ্রামীণ বৈদ্যুতিকরণের কাজে বিদ্যুৎ পর্ষদের ক্ষতি বন্টন করে নেওয়া ইত্যাদি বিষয়ে যাতে কেন্দ্রীয় সরকার পুনর্বিবেচনা করেন তার চেষ্টা চালিয়ে যাওয়া হচ্ছে, কিন্তু এখনও তাতে বিশেষ ফল হয়নি। রাজ্যের ৮,৭৮০টি গ্রামে এখন বৈদ্যুতিকরণ হয়নি, এ অবস্থায় ঐ কাজ সম্ভবত একেবারেই স্তব্ধ হয়ে যেত যদি না, গ্রামীণ বৈদ্যুতিকরণ, নিবিড়ীকরণ এবং সিস্টেম উন্নয়নের কাজে রাজ্য সরকার জেলা পরিষদগুলির মাধ্যমে অর্থ বরাদ্দ না করতেন।

৭.২। গত ১৯৯৫-৯৬ সালে এবং বর্তমান আর্থিক বৎসরের প্রথম নয় মাসে এই ক্ষেত্রে যে কাজ করা সম্ভব হয়েছে, তা নিচের সারণি থেকে দেখা যাবে ঃ

| | | ১৯৯৫-৯৬ | ১৯৯৬-৯৭ (ডিসেম্বর, '৯৬ পর্যন্ত) |
|---|---|---|---|
| (ক) | নতুন মৌজা বৈদ্যুতিকরণ | ১০০ | ৬৩ |
| (খ) | "ব্যাকলগ" | ৩৮ | ৮১ |
| (গ) | নিবিড়ীকরণ | ৪৩২ | ৪৩৯ |
| (ঘ) | পুনর্জীবিকরণ | ৯৪ | ১৩২ |
| (ঙ) | পাম্প সেট বৈদ্যুতিকরণ | ১০৮৪ | ৮০৬ |

বকেয়া কাজের পরিমাণ এবং জনগণের ক্রমবর্ধমান আশা এবং চাহিদার পরিপ্রেক্ষিতে উপরের চিত্র নিশ্চয়ই হতাশাজনক। একটি গুরুত্বপূর্ণ কর্মকান্ডে এইরূপ অগ্রগতিতে আমি নিজে যেমন হতাশ, আমি জানি, অন্য সকলেও তাই হবেন। তা সত্ত্বেও আমি সদস্যদের এটা জানিয়ে আশ্বস্ত করতে চাই যে, আমরা এই সমস্যার সমাধানকল্পে অর্থের সংস্থান করতে সর্বপ্রকার চেষ্টা চালিয়ে যাচ্ছি। যদি আমরা কোনওভাবে বিদ্যুতের তার ও ট্রান্সফরমার চুরি রোধ করতে পারতাম তাহলে কিছু অর্থের সাশ্রয় হত এবং ঐ অর্থ এই কাজে ব্যয় করা যেত। উদাহরণস্বরূপ, ১৯৯৫-৯৬ সালে পর্ষদকে ৫০৪টি চুরি যাওয়া ট্রান্সফরমার বদলাতে হয়েছে, ১৭.৮৫ কি. মি. ৩৩ কে.ভি., ১৬.১০ কি. মি. ১১ কে. ভি. তার পুনরায় স্থাপন করতে হয়েছে এবং ৯৪টি মৌজায় বৈদ্যুতিক লাইন পুনর্জীবিকরণ করতে হয়েছে।

৭.৩। বর্তমান আর্থিক বছরের ৩১শে ডিসেম্বর ১৯৯৬ পর্যন্ত কুটিরজ্যোতি লোকদীপ প্রকল্পে পর্ষদ বিভিন্ন জেলায় মোট ৩৯৫১ জন আর্থিক দিক থেকে দুর্বল শ্রেণীর মানুষকে বিদ্যুৎ সংযোগ দিয়েছে।

১৯৯৭-৯৮ সালে রাজ্য বিদ্যুৎ পর্ষদ, রাজ্য সরকার এবং জেলা পরিষদ থেকে আর্থিক সহায়তা পেলে ৬০০ নতুন মৌজায় বৈদ্যুতিকরণ করবে। ১৮০টি মৌজায় নিবিড়ীকরণ করবে এবং ১,০০০টি পাম্প-সেটে বিদ্যুৎ সংযোগ দিতে পারবে বলে আশা করছে।

৭.৪। গ্রামীণ এলাকায় বিদ্যুৎ বন্টন ব্যবস্থার উন্নতির বিশেষত, কৃষিকার্যে পাম্প-সেটে বিদ্যুৎ সংযোগের জন্য, সিস্টেম উন্নয়নের কয়েকটি বিশেষ কাজ করার উদ্দেশ্যে পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদ 'নাবার্ড-এর মাধ্যমে রুর‍্যাল ইনফ্রাস্ট্রাকচারাল ডেভেলপমেন্ট ফান্ড থেকে অর্থ সংগ্রহের চেষ্টা করছে। আশা করা যাচ্ছে, এই সংস্থা থেকে কিছু অর্থ পাওয়া যাবে, যার সাহায্যে পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদ কয়েকটি গুরুত্বপূর্ণ সিস্টেম উন্নয়নের কাজ করতে পারবে। পাশাপাশি, অচিরাচরিত প্রথায় উৎপাদিত বিদ্যুতের সঙ্গে যুক্ত বন্টন ব্যবস্থার জন্য আমরা আই. আর. ই. ডি.-এর কাছে সহজ শর্তে ঋণ পাওয়ার চেষ্টা করছি।

৭.৫। গ্রামীণ বৈদ্যুতিক সমবায় সমিতি গঠনকল্পে আমরা কিছু পদক্ষেপ নিয়েছিলাম। আমাদের বিশ্বাস ছিল, রুর‍্যাল ইলেক্ট্রিফিকেশন কর্পোরেশন লিমিটেড তাদের ঘোষিত নীতি অনুসারে, এই সকল সমবায় সমিতিগুলিকে ঋণদানের মাধ্যমে সাহায্য করতে এগিয়ে আসবে। মাননীয় সদস্যরা জানেন, আর. ই. সি. লিমিটেড, রাজ্য বিদ্যুৎ পর্ষদ তার ঋণ পরিশোধ করেনি, এই যুক্তিতে লাভপুর গ্রামীণ বৈদ্যুতিক সমবায় সমিতিকে কোনও ঋণ দান করেনি। নতুন নতুন গ্রামীণ বৈদ্যুতিক সমবায় সমিতি গঠন করার জন্য যে কর্মোদ্যোগ গ্রহণ করা হয়েছিল, আর. ই. সি. লিমিটেড-এর এই ভূমিকা তাতে বিপত্তি সৃষ্টি করেছে।

## ৮। বিদ্যুৎ সংরক্ষণ এবং এনার্জি অডিট

৮.১। গত ১৯৯৫-৯৬ সালে পশ্চিমবঙ্গ বিদ্যুৎ পর্ষদের বিদ্যুৎ সঞ্চালন ও বন্টনকালীন বিদ্যুতের অপচয়ের পরিমাণ ছিল পায় ২০.৪%। এই অপচয়ের এক বৃহৎ অংশ হয়েছে অ-কারিগরি কারণে। পশ্চিমবঙ্গ বিদ্যুৎ পর্ষদ গত কয়েক বৎসর ধরে এই অপচয় হ্রাসের জন্য বিভিন্ন ব্যবস্থা গ্রহণ করেছ। এই ব্যবস্থা কার্যকর করার জন্য এই অপচয়ের ক্ষেত্র ও কারণ সুনির্দিষ্ট করা প্রয়োজন। এর জন্য প্রয়োজন বিদ্যুৎ সরবরাহের উপযুক্ত "ডিমান্ড সাইড ম্যানেজমেন্ট", যা খুবই ব্যয়সাধ্য। পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদ কেন্দ্রীয় সরকারের আর্থিক সহায়তায় জলপাইগুড়ি-কুচবিহার জেলায় কম্প্যুটারের সাহায্যে বিদ্যুৎ সরবরাহ ব্যবস্থার নিয়ন্ত্রণ ব্যবস্থা চালু করতে চলেছে। বনগাঁ ৩৩ কে.ভি. সাব-স্টেশনের অন্তর্গত সমস্ত গ্রামীণ ফিডারগুলিকে নিয়ে একটি ডিমান্ড-সাইড ম্যানেজমেন্ট প্রকল্প প্রস্তুত করা হয়েছে যা রূপায়িত হলে ঐ অঞ্চলে বিদ্যুতের সর্বোচ্চ চাহিদা হ্রাস পাবে বলে আশা করা যাচ্ছে। পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদ ও বিদ্যুৎ উন্নয়ন নিগম গ্রাহকদের নিয়ে শক্তি সংরক্ষণের বিষয়ে সচেতনতা বাড়াতে আলোচনাচক্র ও কর্মশালার আয়োজন করে। আগামী বৎসরে সচেতন বাড়াতে আলোচনাচক্র ও কর্মশালার আয়োজন করে। আগামী বৎসরে সচেতনতা বৃদ্ধির উদ্যোগ আরও বাড়ানো হবে।

৮.২। বিদ্যুৎ পর্ষদের হাওড়া ডিস্ট্রিবিউশন ডিভিসনে যে এনার্জি অডিটের কাজ হাতে নেওয়া হয়েছে তা প্রায় শেষ হওয়ার পথে। এর একটি অন্তর্বর্তী রিপোর্ট পাওয়া গেছে,

এবার চূড়ান্ত রিপোর্টের অপেক্ষা করা হচ্ছে। এনার্জি অডিটের অনুরূপ ব্যবস্থা পর্যায়ক্রমে অন্যত্র করা হবে।

৮.৩। পশ্চিমবঙ্গ বিদ্যুৎ উন্নয়ন নিগম, বিদ্যুৎ উৎপাদনের ক্ষেত্রে কয়লা, জ্বালানি তেলের ব্যবহার নিয়ন্ত্রণ করা ছাড়াও যেসব ক্ষেত্র বিদ্যুৎ সংরক্ষণের ব্যবস্থা নেওয়া দরকার সেসব ক্ষেত্র চিহ্নিত করার লক্ষ্যে একটি অডিটের কাজ হাতে নিয়েছে। দুর্গাপুর প্রোজেক্টস লিমিটেডেও অনুরূপ ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে।

বিদ্যুৎ পর্ষদের সদর কার্যালয় বিদ্যুৎ ভবনে বিদ্যুৎ অপচয়রোধে একটি প্রকল্প প্রস্তুত করা হয়েছে যার দ্বারা ওখানে বিদ্যুৎ ব্যবহার কমানো সম্ভব হবে।

সীমিত আর্থিক অবস্থার মধ্যে পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদ ক্যাপাসিটর ব্যাঙ্ক স্থাপন, সরবরাহ ব্যবস্থার উন্নয়ন ও সংস্কার, বিদ্যুতের চুরি এবং বেআইনি ব্যবহাররোধে ব্যবস্থা চালিয়ে যাচ্ছে যাতে বিদ্যুৎ সঞ্চালন ও সরবরাহকালীন অপচয় হ্রাস করা যায়।

৮.৪। এ ব্যাপারে সি. ই. এস. সি. লিমিটেডও বেশ কিছু পরিকল্পনা নিয়েছে। বিদ্যুতের সঞ্চালন ও বন্টনকালীন অপচয় রোধ করার উদ্দেশ্যে উক্ত কোম্পানি তার সঞ্চালন ও বন্টন ব্যবস্থা শক্তিশালী করছে, ক্যাপাসিটর ব্যাঙ্ক স্থাপন করছে এবং প্রাথমিক বন্টনের ক্ষেত্রে ভোল্টেজ ৬ কে.ভি. থেকে ১১ কে.ভি.-তে পর্যায়ক্রমে পরিবর্তন করছে।

৮.৫। মাননীয় সদস্যগণ অবহিত আছেন যে, রাজ্য সরকার কিছু শিল্প গ্রাহকদের ক্ষেত্রে এনার্জি অডিট বাধ্যতামূলক করেছেন। বেশ কিছু শিল্প সংস্থা ইতিমধ্যেই সরকার কর্তৃক স্বীকৃত এনার্জি অডিটর দ্বারা এনার্জি অডিট করিয়েছেন। ঐ সকল এনার্জি অডিটের রিপোর্ট বর্তমানে খতিয়ে দেখা হচ্ছে। পরবর্তী ব্যবস্থাদি এর পর প্রয়োজন অনুসারে নেওয়া হবে।

### ৯। বিদ্যুৎ চুরি ও তার প্রতিরোধ

বিদ্যুৎ এবং বৈদ্যুতিক সরঞ্জাম ইত্যাদি চুরির জন্য পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদকে প্রভূত ক্ষতির সম্মুখীন হতে হয়। এর ফলে ১৯৯৫-৯৬ সালের হিসাব অনুযায়ী ক্ষতির পরিমাণ ৫.২০ কোটি টাকা এবং বর্তমান আর্থিক বছরের ১৯৯৬ ডিসেম্বর পর্যন্ত ক্ষতির পরিমাণ ৫.৫২ কোটি টাকা। এ ব্যাপারে অপরাধীদের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণের জন্য পশ্চিমবঙ্গ প্রহিবিশন অফ আন-ল-ফুল পজেশন অফ প্রপার্টি অব ইলেক্ট্রিক্যাল আন্ডারটেকিংস অ্যাক্ট, ১৯৯৪ আইনটির প্রয়োগের মাধ্যমে পর্ষদের সিকিউরিটি, ভিজিল্যান্স বিভাগ ও অ্যান্টিথেফট স্কোয়াড রাজ্য পুলিশের ঘনিষ্ঠ সহযোগিতায় অপরাধীদের বিরুদ্ধে তৎপরতা বৃদ্ধি করেছে। উক্ত আইনের বিধান অনুসারে বর্তমান আর্থিক বছরে (১৯৯৬ ডিসেম্বর পর্যন্ত) ১১২৮টি অভিযোগ দায়ের করা হয়েছে এবং বিভিন্ন অভিযোগে প্রায় ৪৫৯ জন অপরাধীকে গ্রেপ্তার করা হয়েছে যাঁদের কাছ থেকে কয়েক লক্ষ টাকার বৈদ্যুতিক যন্ত্রপাতি উদ্ধার করা সম্ভব হয়েছে। হুকিং, ট্যাপিংসহ বিভিন্ন উপায়ে বিদ্যুতের বেআইনি ব্যবহারের বিরুদ্ধে অভিযান চালানোর সঙ্গে সঙ্গে শিল্প এবং বৃহৎ গ্রাহকদের বিদ্যুৎ ব্যবহারের উপর নজরদারি বাড়ানো

হয়েছে। আলোচ্য সময়কালে মোট ২.৯২ কোটি টাকা বিভিন্ন গ্রাহকদের কাছ থেকে বেআইনি বিদ্যুৎ ব্যবহারের জন্য দাবি করা হয়েছে। এর মধ্যে ৭৫.০০ লক্ষ টাকারও বেশি আদায় করা সম্ভব হয়েছে। আগামী দিনে এইসব কাজের জন্য আরও চুরি নিরোধক স্কোয়াড গঠন করা হবে যারা ডিস্ট্রিবিউশন সার্কেলের সুপারেন্টেনডিং ইঞ্জিনিয়ারদের অধীনে কাজ করবে। গ্রামে বিদ্যুৎ চুরি বন্ধ করার জন্য চুরি-প্রবণ এলাকায় প্রতিরোধ বাহিনী গঠন এবং বিদ্যুৎ উৎপাদন কেন্দ্রগুলিতে প্রয়োজনমতো নিরাপত্তা ব্যবস্থা কঠোর করা হবে। বিদ্যুৎ চুরি রোধ এবং এ সংক্রান্ত অভিযোগগুলি দ্রুত তদন্ত করার জন্য রাজ্য পুলিশের আরও সক্রিয় সাহায্য পাওয়ার চেষ্টা চালানো হবে।

অন্যান্য বিদ্যুৎ সংস্থাগুলি যেমন সি. ই. এস. সি. এবং দুর্গাপুর প্রোজেক্ট লিঃ এইসব অপরাধের বিরুদ্ধে সক্রিয় আছে এবং হুকিং, ট্যাপিং এবং বে-আইনি বিদ্যুৎ ব্যবহার প্রতিরোধে নিয়মিত অভিযান চালিয়ে যাচ্ছে।

## ১০। দূষণ প্রতিরোধে ব্যবস্থা

রাজ্যের বিদ্যুৎ সংস্থাগুলি বিভিন্ন বিদ্যুৎ উৎপাদন কেন্দ্রগুলিতে পরিবেশ দূষণকারী বস্তুগুলিকে নিয়ন্ত্রণ করার এবং অনুমোদিত সীমার মধ্যে রাখার জন্য বিভিন্ন পরিকল্পনা গ্রহণ করেছে। এজন্য পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদ পাওয়ার ফিনান্স কর্পোরেশন থেকে ঋণ নিয়ে সাঁওতালডিহি তাপ বিদ্যুৎকেন্দ্রে ইলেক্ট্রোস্ট্যাটিক প্রেসিপিটেটর প্রতি স্থাপন করছে। প্ল্যান্ট থেকে নির্গত দূষিত জল সংরক্ষণের জন্য আরেকটি অ্যাশডাইক তৈরির প্রস্তাব বিবেচনাধীন আছে। ব্যান্ডেল তাপ বিদ্যুৎকেন্দ্রে অ্যাশ হ্যান্ডলিং সিস্টেম সহ ইলেক্ট্রোস্ট্যাটিক প্রেসিপিটেটর প্রতিস্থাপনের পর ছাই নির্গমন অনুমোদিত মাত্রার মধ্যে থাকছে।

পশ্চিমবঙ্গ বিদ্যুৎ উন্নয়ন নিগমের অধীন কোলাঘাট তাপবিদ্যুৎ কেন্দ্রে বিশেষত ২য় পর্যায়ের ইউনিটগুলিতে দূষণ প্রতিরোধের ব্যাপক ও আধুনিক ব্যবস্থা আছে। সেখানে ইলেক্ট্রোস্ট্যাটিক প্রেসিপিটেটর প্রায় ৯৯.৮% দক্ষতার সঙ্গে কাজ করছে। এখানে পাম্প হাউসের জিরো ডিসচার্জ জল নির্গমনের ব্যবস্থা এবং ছড়িয়ে পড়া জ্বালানি তেল পুনরুদ্ধার করার ব্যবস্থাও আছে। অবস্থার আরও উন্নতিকল্পে কোলাঘাট তাপবিদ্যুৎ কেন্দ্রের চারপাশে বৃক্ষাদির দ্বারা সবুজের বেষ্টনি গড়ে তোলা হচ্ছে। বিদ্যুৎ কেন্দ্রের প্রথম পর্যায়ের ইউনিটগুলির ইলেক্ট্রোস্ট্যাটিক প্রেসিপিটেটরের ক্ষমতা আরও বৃদ্ধি করার পরিকল্পনা আছে। দুর্গাপুর প্রোজেক্ট লিমিটেডে ইলেক্ট্রোস্ট্যাটিক প্রেসিপিটেটরের প্রতিস্থাপনের কাজ চলছে এবং ৬নং ইউনিটের অ্যাসপন্ড-এর আয়তন বৃদ্ধির পরিকল্পনা নেওয়া হচ্ছে। কোক ওভেন প্ল্যান্টের ধোঁয়া নিষ্ক্রমণ কমানোর জন্য এবং বর্জ্য পদার্থ পরিশোধন ব্যবস্থা স্থাপনের জন্য কতিপয় পদক্ষেপ গ্রহণ করা হয়েছে। সি. ই. এস. সি. লিমিটেড তার বিদ্যুৎ উৎপাদন কেন্দ্রগুলির পরিবেশ দূষণকে নিয়ন্ত্রণ করার জন্য বিভিন্ন ব্যবস্থা আরও উন্নত এবং নবীকরণের পরিকল্পনা গ্রহণ করেছে।

কোলাঘাট, টিটাগড়, ব্যান্ডেলে ফ্লাই অ্যাশের ইট (ফ্লাই অ্যাশ ব্রিক) তৈরির জন্য ইউনিট স্থাপন করা হয়েছে। ব্যান্ডেল তাপ বিদ্যুৎ কেন্দ্র থেকে সোজাসুজি ইট তৈরির কারখানায় ফ্লাই অ্যাশ পাঠাবার ব্যবস্থা নেওয়া হয়েছে।

**১১। বিদ্যুৎ সংস্থাগুলির আর্থিক অবস্থা**

মাননীয় সদস্যগণ রাজ্যের বিভিন্ন বিদ্যুৎ কেন্দ্রগুলির শোচনীয় আর্থিক অবস্থার ব্যাপারে অবহিত আছেন যা গত কয়েক বছর ধরে চলে আসছে। নিম্নে প্রদত্ত অনুচ্ছেদে আমি বর্তমান অবস্থার কথা ব্যক্ত করছি।

**১১.১। পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্যদ**

নিম্নে প্রদত্ত সারণি থেকে দেখা যাবে গত কয়েক বছরে পর্যদ ক্রমিক বিদ্যুৎ বিক্রয় বৃদ্ধি, মাঝে মধ্যে বিদ্যুতের দাম বৃদ্ধি এবং সক্রিয় প্রচেষ্টায় দ্বারা বিদ্যুৎ বিক্রির মাধ্যমে তার আয় প্রশংসনীয়ভাবে বাড়িয়েছে।

**সারণি—৩**

| বিবরণ | ১৯৯৩-৯৪ | ১৯৯৪-৯৫ | ১৯৯৫-৯৬ |
|---|---|---|---|
| (ক) বিক্রিত বিদ্যুৎ (এম. কে. ডব্লু. এইচ.) | ৭১২৬ | ৭৯৯৭ | ৮৯৪৮ |
| (খ) বিক্রয়মূল (কোটি টাকা) | ৯৬৮.৭২ | ১১১২.৩৭ | ১৩৫৭.৯২ |
| (গ) প্রকৃত আদায়িকৃত অর্থ (কোটি টাকা)* | ৮০৩.৮৭ | ৯৯৫.৩৮ | ১২৬২.২৭ |

[*(ক) এবং (খ)-এর মধ্যে পার্থক্যের কারণ—মিউনিসিপ্যালিটি, সরকারি সংস্থা, সি. ই. এস. সি. ইত্যাদির বিদ্যুতের পুরো দাম না দেওয়া এবং মামলার কারণে কিছু অর্থ আদায় না হওয়া।]

বর্তমান আর্থিক বছরের ১৯৯৬ সালের ডিসেম্বর পর্যন্ত পর্ষদ প্রায় ৭,১৪৬ এম. কে. ডব্লু. এইচ. বিদ্যুৎ বিক্রি করেছে, যার মূল্য প্রায় ১,২০৬ কোটি টাকা এবং এর মধ্যে ১,০৭৮ কোটি টাকা আদায় করা হয়েছে। আশা করা যাচ্ছে যে, নভেম্বর '৯৬-এর মাঝামাঝি থেকে বিদ্যুতের মূল্য বাড়ার পর বিদ্যুৎ বিক্রি বাবদ আয় বছরে ১,৬০০ কোটি টাকা ছাড়িয়ে যাবে। এতদ্ সত্ত্বেও এটা বাস্তব যে, পর্ষদ তার আর্থিক দায়বদ্ধতা যেমন, বিদ্যুৎ ক্রয়ের মূল্য পরিশোধ, ঋণ পরিশোধ, বাজারে ধার করা অর্থ পরিশোধ এবং উন্নয়নমূলক কর্মসূচি যথা—গ্রামীণ বৈদ্যুতিকরণ, বিদ্যুৎ উৎপাদন কেন্দ্রগুলির নবীকরণ ও আধুনিকীকরণ এবং বিদ্যুৎ পরিচালন এবং বন্টন ব্যবস্থার জন্য অর্থ-বরাদ্দ ইত্যাদি রক্ষা করতে পারেনি। আমি এ-কথা স্বীকার করি যে, পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদে সব কিছুই সঠিকভাবে চলছে তা নয়, এবং পর্ষদের কাজের বিভিন্ন ত্রুটি-বিচ্যুতি বন্ধ করে, দুর্নীতি নিয়ন্ত্রণ করে এবং উন্নত পরিষেবার মাধ্যমে পর্ষদের অবস্থার উন্নয়নের সুযোগ আছে, তবুও মাননীয় সদস্যগণ পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদের বিভিন্ন সমস্যাবলীর কথাও উপলব্ধি করবেন। পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদের একটি বিশেষ অবস্থা এই যে, এর গ্রাহকদের মধ্যে বিপুল সংখ্যকই হচ্ছেন "লো [illegible]ন" শ্রেণীভুক্ত, যাদের নিম্নহারে বিদ্যুতের দাম দিতে হয় এবং "হাই টেনশন" শ্রেণীর গ্[illegible] বেশির ভাগই পর্ষদ এলাকার বাইরে সি. ই. এস. সি., ডি. ভি. সি. এবং ডি. পি. এস. সি. এলাকাধীন। তাই বিদ্যুৎ পর্ষদ এবং ডি. পি. এল. এলাকায় "ক্রশ

সাবসিডাইজেশন”-এর নিয়ম মানে না। ১৯৯৫-৯৬ সালের বিদ্যুৎ বিক্রয় এবং তার অর্থমূল্য অনুসারে পর্ষদের প্রতি ইউনিট বিদ্যুৎ বিক্রি করে আয় হয় ১৫২ পয়সা, যেখানে প্রতি ইউনিটের জন্য ব্যয় হয় ১৭৭ পয়সারও বেশি।

মাননীয় সদস্যগণ অবহিত আছেন যে, বিগত কয়েক বছর যাবত রাজ্য সরকার পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদকে তার বিভিন্ন কাজকর্মের জন্য এবং বিভিন্ন দেনা, যেমন কয়লার দাম ও বিভিন্ন আর্থিক সংস্থার ঋণ পরিশোধ করার জন্য প্রভৃত আর্থিক সহায়তা দিয়ে আসছেন। বর্তমান আর্থিক বছরে রাজ্য সরকার একই উদ্দেশ্যে প্রায় ৩১৩ কোটি টাকা দিতে রাজি হয়েছে। আবার ১৯৯৩-৯৪ সাল থেকে রাজ্য সরকার পর্ষদকে প্রদত্ত ঋণ মূলধনে পরিবর্তন করে এবং ঋণের উপর সুদ মকুব করে, পর্ষদকে বিধিবদ্ধ ন্যূনতম বাৎসরিক আয় অর্জন করতে সাহায্য করে আসছে।

## ১১.২। পশ্চিমবঙ্গ বিদ্যুৎ উন্নয়ন নিগম

**সারণি—৪**

| বিবরণ | ১৯৯৩-৯৪ | ১৯৯৪-৯৫ | ১৯৯৫-৯৬ |
|---|---|---|---|
| (ক) বিক্রিত বিদ্যুৎ (এম. কে. ডব্লু. এইচ.) | ৪,৬৮২ | ৫,১২৮ | ৫,৫৪০ |
| (খ) বিক্রয়মূল (কোটি টাকা) | ৪৫০.৮৮ | ৫৭৯.১৯ | ৬২৬.৭৬ |
| (গ) আদায়িকৃত অর্থ (কোটি টাকা) | ৩২১.৯৩ | ৩৯৩.৯০ | ৭৭৪.৯৮ |
| (ঘ) লাভ (কোটি টাকা) | ২২.০২ | ২৮.২১ | (-) ৫.৯৩ |

মাননীয় সদস্যগণ অবগত আছেন যে, পশ্চিমবঙ্গ বিদ্যুৎ উন্নয়ন নিগম যে বিদ্যুৎ উৎপাদন করে তার সবটাই পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদ কিনে নেয়—যার জন্য এর সমস্ত আয় পর্ষদ কর্তৃক ক্রীত বিদ্যুতের মূল্য পরিশোধের উপর নির্ভর করে। পর্ষদের অক্ষমতার কারণের (প্রধানত সি. ই. এস. সি. এবং অন্য রাজ্যগুলি বিদ্যুতের মূল বাবদ পুরো দাম না মেটানোর ফলে) পশ্চিমবঙ্গ বিদ্যুৎ উন্নয়ন নিগম বিভিন্ন আর্থিক সংস্থার ঋণ এবং তার সুদ সময়মতো পরিশোধে অক্ষম হয়ে পড়ছে এবং এর জন্য শাস্তিমূলক হারে সুদ দিতে হচ্ছে। এছাড়া ১৯৯৫-৯৬ সালে পশ্চিমবঙ্গ বিদ্যুৎ উন্নয়ন নিগমের বিদ্যুতের দাম বাড়ানো হয়নি। এই সকল কারণে ১৯৯৫-৯৬ সালে নিগমের ৫.৯৩ কোটি টাকা ক্ষতি হয়।

## ১১.৩। দুর্গাপুর প্রোজেক্টস লিমিটেড

কোক ওভেন প্ল্যান্ট এবং বিদ্যুৎ কেন্দ্রে কম উৎপাদনশীলতা, বিদ্যুৎ বিক্রয় বাবদ [illegible] এবং বিদ্যুৎ উৎপাদনের খরচের মধ্যে বিস্তর ব্যবধান উপরন্তু কোক ওভেন প্ল্যান্টে উৎপা[illegible] বস্তুগুলির চাহিদা হ্রাস ইত্যাদি কোম্পানির আর্থিক অবস্থাকে কয়েক বছর যাবৎ পঙ্গু করে ফেলেছিল। বোকারো স্টিল প্ল্যান্টের সঙ্গে এই কোম্পানির [illegible]লাকে কোকে রূপান্তরের একটি

চুক্তি স্বাক্ষরিত হয় যা ১৯৯৫-এর গোড়ার দিকে কার্যকর হয়। এই চুক্তির ফলে কোম্পানির কোক ওভেন প্ল্যান্টের কাজ প্রভূত পরিমাণে বৃদ্ধি পায় এবং কোম্পানির ক্ষতির পরিমাণ ১৯৯৪-৯৫-এ ৪৬.৯১ কোটি টাকা থেকে কমে ১৯৯৫-৯৬-এ ৪.১৫ কোটিতে দাঁড়ায় ১৯৯৬ এর ডিসেম্বর পর্যন্ত প্রায় এই রকম চলতে থাকে এবং বর্তমান আর্থিক বছরের প্রথম নয় মাসে কোক ওভেনে উৎপাদন প্রায় ১৫% বৃদ্ধি পায়। আলকাতরা এবং গ্যাসের উৎপাদনও যথাক্রমে ২১% এবং ৬% বৃদ্ধি পায়। তাছাড়াও গত বছরের তুলনায় বিদ্যুৎ উৎপাদন ১৫% বৃদ্ধি পায়। সংস্থার পুনরুজ্জীবনের এই প্রয়াস ডিসেম্বর ১৯৯৬ পর্যন্ত বজায় ছিল যখন বোকারো স্টিল প্ল্যান্ট হঠাৎ তাদের হয়ে কোক কয়লা রূপান্তরের কাজ বন্ধ করে দিতে বলে। এই চুক্তি যা তিন বছরের মেয়াদের ছিল, আকস্মিকভাবে স্থগিত হয়ে যাওয়ার ফলে কোম্পানিকে শোচনীয় আর্থিক দুর্গতির মধ্যে ফেলে এবং কোক ওভেন প্ল্যান্টও বিপজ্জনক অবস্থার মধ্যে পড়ে কারণ হঠাৎ উৎপাদন কমিয়ে দেওয়া হলে প্ল্যান্টের ব্যাটারির কর্মক্ষমতা ও স্থায়িত্ব অনিশ্চিত হয়ে পড়ে। এখন কোক ওভেন প্ল্যান্টে উৎপাদিত সামগ্রীর বাজার খোঁজার চেষ্টা চালানো হচ্ছে এবং ভারত সরকারের ইস্পাত ও খনি দপ্তরকে অনুরোধ করা হয়েছে যাতে বোকারো স্টিল লিমিটেড দুর্গাপুর প্রোজেক্ট লিমিটেডের সঙ্গে এই ব্যবসা আবার শুরু করে।

১১.৪। **"ক্যাপটিভ কয়লাখনি"**

আমরা আনন্দের সঙ্গে জানাচ্ছি, রাজ্য বিদ্যুৎ পর্ষদ এবং বিদ্যুৎ উন্নয়ন নিগমের নিজস্ব ব্যবহারের জন্য কয়লাখনি পাওয়ার চেষ্টা সফল হয়েছে এবং কয়েক মাসের মধ্যেই কয়লা সরবরাহ শুরু হবে বলে আশা করছি। এই উদ্দেশ্যে "বেঙ্গল এমটা কোল মাইন্স লিঃ" নামে একটি সংস্থা যৌথ উদ্যোগে গঠন করা হয়েছে যার ২৬% ইক্যুইটি শেয়ার থাকবে একযোগে পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদ এবং বিদ্যুৎ উন্নয়ন নিগমের এবং অবশিষ্ট অংশ মেসার্স ইস্টার্ন মিনারেলস অ্যান্ড ট্রেডিং কোম্পানির। এই কোম্পানির কয়লার দাম কোল ইন্ডিয়া কর্তৃক ধার্য মূল দামের চেয়ে শতকরা ১৯.৫ টাকা কম হবে এবং বিদ্যুৎ উৎপাদন কেন্দ্রেই এর ওজন এবং নমুনা পরীক্ষার ব্যবস্থা থাকবে। আপাতত এই কোম্পানি বছরে ১.৫ মিলিয়ন টন কয়লা উৎপাদন করবে যার জন্য ১০৪ কোটি টাকা নিয়োজিত হবে। কেন্দ্রীয় এবং রাজ্য সরকারের কাছ থেকে যাবতীয় অনুমতি পত্রও পাওয়া গেছে। আমরা জেনেছি, সারা দেশের মধ্যে এটিই প্রথম এই জাতীয় সফল উদ্যোগ।

১২। **বিদ্যুতের মূল্য বৃদ্ধি**

চরম আর্থিক দুরবস্থা—বিশেষত বিভিন্ন কারণে বিদ্যুৎ উৎপাদনের ক্রমাগত মূল্যবৃদ্ধির পরিপ্রেক্ষিতে সরকার ১৯৯৬-এর নভেম্বর থেকে বিদ্যুতের মূল্যবৃদ্ধি অনুমোদন করতে বাধ্য হয়েছে। বিদ্যুতের এই বৃদ্ধির সম্পূর্ণ প্রভাব উপলব্ধি করা যাবে ১৯৯৭-৯৮ আর্থিক বছরে। হিসাবমতো বিদ্যুৎ মূল্যের এই বৃদ্ধির ফলে পর্ষদের আয় বছরে ২২৮ কোটি টাকা বেড়ে যাবে। বিগত বিদ্যুৎ মূল্যের সংশোধনের সময় কিছু নীতিগত পরিবর্তনও করা হয়েছে। নিম্ন ও মধ্যম ভোল্টেজ গ্রাহকদের জন্য বিদ্যুতের মূল্য আয়কর কর্তৃপক্ষ অনুসৃত 'স্ল্যাব' পদ্ধতিতে

ধার্য হয়েছে। এছাড়া সংশোধিত কাঠামোতে পৌর এলাকা এবং তার বাইরের এলাকার জন্য বিদ্যুতের ভিন্ন ভিন্ন মূল্যহার নির্ধারিত হয়েছে। এইচ. টি. কনজিউমার যাদের টি. ও. ডি. মিটার আছে তাদের সকাল ৬টা থেকে বিকাল ৫টা পর্যন্ত স্বাভাবিক হারে বিদ্যুতের মূল্য দিতে হবে। বিকাল ৫টা থেকে রাত ১১টা পর্যন্ত স্বাভাবিক হারের ১৩% হারে এবং রাত ১১টা থেকে সকাল ৬টা পর্যন্ত স্বাভাবিক হারের ৮০% হারে বিদ্যুতের দাম দিতে হবে। রাজ্য বিদ্যুৎ পর্ষদ সাধারণ মিটারগুলির বদলে টি. ও. ডি. মিটার বসানোর জন্য ভরতুকি দেবে এবং আগামী দুই বছরে টি. ও. ডি. মিটার প্রচলন করার জন্য বিশেষ উদ্যোগ নেবে। নতুন নতুন শিল্পে বিদ্যুতের মূল্যে ছাড় দেওয়া বজায় থাকবে, চালু শিল্পের সম্প্রসারিত অংশে এবং রুগ্ন শিল্প যা বি. আই. এফ. আর.-এর অধীনে পুনরায় চালু হয়েছে সেগুলিকেও বিদ্যুৎ মূল্যে ছাড় দেওয়া হবে। চালু রুগ্ন ক্ষুদ্রশিল্পের ক্ষেত্রে এবং সেই সকল ক্ষুদ্রশিল্প যেগুলি আই. ডি. বি. আই. বা আর্থিক প্রতিষ্ঠানের সাহায্যে পুনরায় চালু হবে, সেগুলি উচ্চ ভোল্টেজ বিদ্যুৎ গ্রহণ করলে মূল্যে ছাড় পাবে। শিল্প গ্রাহকদের ক্ষেত্রে অ্যানুয়াল-মিনিমাম গ্যারান্টেড রেভিনিউ ধার্য করার যে নিয়ম আছে সেখানেও কিছু কিছু সংশোধন করা হয়েছে। শিল্পে অনগ্রসর জেলা যেমন বাঁকুড়া, পুরুলিয়া এবং উত্তরবঙ্গের কয়েকটি জেলায় নতুন এইচ. টি./ই. এইচ. টি. শিল্প গ্রাহকেরা বিদ্যুৎ ব্যবহার করবেন তারা অতিরিক্ত ২.৫% ছাড় পাবেন। যে সকল শিল্প গ্রাহকেরা ০.৯০-এর অধিক পাওয়ার ফ্যাক্টরে বিদ্যুৎ ব্যবহার করবেন তারা অতিরিক্ত ২.৫% পর্যন্ত বিদ্যুতের মূল্যে ছাড় পাবেন। কিন্তু যারা ০.৮৫ এরও কম পাওয়ার ফ্যাক্টর-এ বিদ্যুৎ ব্যবহার করবেন তাদেরকে শাস্তিমূলক হারে দাম দিতে হবে। সেই সকল বাল্ক শিল্প গ্রাহক যারা চুক্তিকৃত চাহিদার বেশি বিদ্যুৎ ব্যবহার করবেন তাদেরকেও অতিরিক্ত বিদ্যুৎ ব্যবহারের জন্য শাস্তিমূলক হারে মূল্য দিতে হবে।

১৩.১। বিদ্যুৎ অধিকার বা ডাইরেক্টরেট অফ ইলেক্ট্রিসিটি ভারতীয় বিদ্যুৎ আইন, ১৯১০, লিফট এবং এসকালেটর আইন, ১৯৫৮ এবং এগুলির অধীনে গৃহীত বিধিগুলি প্রযোগ করার মতো গুরুত্বপূর্ণ কাজ করে থাকে। বিভিন্ন বৈদ্যুতিক সংস্থায় যন্ত্রপাতিতে বিধি নির্ধারিত নিরাপত্তামূলক ব্যবস্থাদি উপযুক্তভাবে নেওয়া হয়েছে কি না এবং এগুলি যারা চালাবেন তারা উপযুক্ত কি না এগুলি নিশ্চিত করা এই অধিকারের কর্তব্য। এর আধিকারিকগণ বিদ্যুৎ গ্রাহক এবং বিদ্যুৎ সরবরাহকারি সংস্থাগুলির মধ্যে বিরোধের নিষ্পত্তি করেন। এই অধিকার ওয়ার্কমেন পারমিট, সুপারভাইজার সার্টিফিকেট অফ কম্পিটেন্স, ন্যাশনাল সার্টিফিকেট অফ সুপারভাইজার এবং ইলেক্ট্রিক্যাল কন্ট্রাক্টরদের লাইসেন্স ইত্যাদি দেখার পূর্বে বিভিন্ন পরীক্ষা গ্রহণ করে থাকে। বহুতল বাড়িতে লিফট স্থাপন এবং তার রক্ষণাবেক্ষণ এই অধিকারের অন্তর্গত লিফট শাখা পরিচালনা করে। বিদ্যুৎ অধিকার লিফট অ্যাটেন্ড্যান্টদের অনুমতিপত্র, লিফট প্রস্তুতকারক এবং রক্ষণাবেক্ষণে নিযুক্ত সংস্থাগুলিকে লাইসেন্স প্রদান করেন।

১৩.২। ১৯৯৬-৯৭ সালের ডিসেম্বর ১৯৯৬ পর্যন্ত বিদ্যুৎ অধিকার ৮,১৩১ জনের বিভিন্ন পরীক্ষা নিয়েছে এবং ২,৬৭৮টি ওয়ার্কম্যান্স পারমিট, ১,১৭২টি সুপারভাইজারি সার্টিফিকেট অফ কম্পিটেন্স এবং ২১ জনকে ন্যাশনাল সার্টিফিকেট ফর সুপারভাইজার দিয়েছে।

এই অধিকারের মিটার পরীক্ষা বিভাগ যা মিটার এবং সংশ্লিষ্ট যন্ত্রাদি পরীক্ষা করার মতো গুরুত্বপূর্ণ কাজ করে এবং বিদ্যুতের গ্রাহক এবং সরবরাহকারিদের মধ্যে বিরোধের মীমাংসা করতে সাহায্য করে তা খুবই পুরানো, যার জন্য বিভাগটিকে আধুনিক করার পরিকল্পনা গ্রহণ করা হয়েছে যার কাজও আরম্ভ হয়েছে এবং আশা করা যায় খুব শীঘ্রই এর প্রথম পর্যায়ের কাজ শেষ হবে। এই বিভাগ ২১টি ডি. সি. এ. এইচ. মিটার, ৩০২টি এ. সি. কিলোওয়াট মিটার এবং ২,৫১০টি মেগার ইনসুলেশন পরীক্ষা করেছে। এই অধিকারের লিফট শাখা ২৪৬টি নূতন লিফটের লাইসেন্স, ১,৬৫৯টি পুরাতন লিফটের লাইসেন্স নবীকরণ এবং ৬৬১টি লিফট সহায়কের অধিকারপত্র প্রদান করেছে। চলতি আর্থিক বছরের প্রথম নয়, মাসে এই অধিকার মোট ১৬,৫৯০০,৫৭৮ টাকা আয় করেছে।

১৩.৩। আমি গত বছরেই উল্লেখ করেছিলাম, উত্তরবঙ্গের জেলাগুলির পরীক্ষার্থীদের পরীক্ষা গ্রহণের জন্য শিলিগুড়িতে একটি পরীক্ষাকেন্দ্রের ব্যবস্থা করা হয়েছে। ১৯৯৬-এর সেপ্টেম্বর থেকে ১৯৯৭ জানুয়ারি পর্যন্ত শিলিগুড়িতে এই পরীক্ষা দুবার হয়ে গেছে যেখানে প্রায় ২০০ জন পরীক্ষার্থী পরীক্ষা দিয়েছেন।

**১৪। অন্যান্য বিদ্যুৎ সংস্থাসমূহ**

**১৪.১। দামোদরভ্যালি কর্পোরেশন**

দামোদর ভ্যালি কর্পোরেশন রাজ্যের শিল্প ক্ষেত্রে একটি গুরুত্বপূর্ণ ভূমিকা পালন করে কারণ এটি তার এলাকাধীন শিল্প গ্রাহকদের বিদ্যুৎ দিয়ে থাকে (৩৩ কে. ভি. বা তার উপরে)। রাজ্যে এই কর্পোরেশনের গ্রাহক সংখ্যা ২৫ যাদের ১৯৯৫-৯৬ সালে মোট চাহিদা ছিল ২,১৯০ মিলিয়ন ইউনিট। এই কর্পোরেশন এ বছর আরও তিনটি উচ্চ ক্ষমতার শিল্প গ্রাহককে বিদ্যুৎ সংযোগ দিয়েছে যার মোট চাহিদা প্রায় ৩০ এম. ভি. এ.। রাজ্যে অবস্থিত দামোদর ভ্যালি কর্পোরেশনের তাপবিদ্যুৎ ও জলবিদ্যুৎ কেন্দ্রগুলির মিলিত ক্ষমতা ৬২৫ মেগাওয়াট। এই কেন্দ্রগুলি গড়ে ৫৩% পি. এল. এফ. এ. ১৯৯৬-এর এপ্রিল থেকে ১৯৯৭-এর জানুয়ারি পর্যন্ত ৯৩৪ মিঃ ইউনিট বিদ্যুৎ উৎপাদন করেছে। ডি. ভি. সি.-র মেজিয়া তাপবিদ্যুৎ কেন্দ্রের প্রথম ইউনিটটি ১৯৯৬-র মার্চে উৎপাদন শুরু করে এবং ১০-১-৯৭-এ দ্বিতীয় ইউনিট চালু হয় যা শীঘ্রই উৎপাদন শুরু করবে।

**১৪.২। ন্যাশনাল থার্মাল পাওয়ার কর্পোরেশন**

ন্যাশনাল থার্মাল পাওয়ার কর্পোরেশনের (এন. টি. পি. সি.) বিদ্যুৎ স্টেশনটি এ রাজ্যের ফরাক্কায় অবস্থিত যার মোট ক্ষমতা ১,৬৩০ মেগাওয়াট। এই রাজ্য তার নিজস্ব ব্যবহারের জন্য এর উৎপাদনের প্রায় এক তৃতীয়াংশ পাওয়ার অধিকারী। এই কর্পোরেশন ১৯৯৬-এর এপ্রিল থেকে ১৯৯৭-এর জানুয়ারি পর্যন্ত গড়ে ৫২.৪% পি. এল. এফের ভিত্তিতে ৫,৫৩২ মিঃ ইউনিট বিদ্যুৎ উৎপাদন করেছে।

**১৪.৩। দিশেরগড় পাওয়ার সাপ্লাই কোম্পানি লিমিটেড**

এই কোম্পানি আসানসোলের কয়লাখনি অঞ্চলে বিদ্যুৎ সরবরাহের কাজ করে এবং এর উৎপাদন ক্ষমতা ৪০ মেগাওয়াট। এই কোম্পানি ১৯৯৫-৯৬ সালে ২২৯ মিলিয়ন ইউনিট বিদ্যুৎ উৎপাদন করে এবং বর্তমান আর্থিক বছরে ১৯৯৭ সালের জানুয়ারি পর্যন্ত ৬১% প্ল্যান্টে লোড ফ্যাক্টর-এর ভিত্তিতে ১৮০ মিলিয়ন ইউনিট বিদ্যুৎ উৎপাদন করে। এই কোম্পানির গ্রাহক সংখ্যা ৩১৭ যার মোট চাহিদা ১২৫ মিলিয়ন ইউনিট।

**১৪.৪। এন. টি. পি. সি. কর্তৃক বিদ্যুৎ নিয়ন্ত্রণ**

রাজ্যে বিদ্যুতের চাহিদা মেটাবার জন্য পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদকে এন. টি. পি. সি.-র পূর্বাঞ্চলে অবস্থিত বিদ্যুকেন্দ্রগুলি থেকে বিদ্যুৎ আমদানি করতে হয়। কিন্তু পর্ষদ নিজের আর্থিক সমস্যার দরুণ, কিছু কিছু বিদ্যুৎকেন্দ্র থেকে সরবরাহকৃত বিদ্যুতের দাম স্থির না হওয়ার কারণে এবং প্রতিবেশি রাজ্যগুলোর কাছ থেকে রাজ্য বিদ্যুৎ পর্ষদের মাধ্যমে যে বিদ্যুৎ যোগান দেওয়া হয় তার দাম না পাওয়ায়, এন. টি. পি. সি.-কে তার পাওনা পুরোপুরি মেটাতে পারেনি। এই কারণে ১৯৯৬ সালের মে মাসে এন. টি. পি. সি. বিদ্যুৎ সরবরাহের ক্ষেত্রে নিষেধাজ্ঞা বলবৎ করে। ফলে রাজ্যে বিদ্যুতের ভয়াবহ অভাব দেখা দেয়। পরবর্তীকালে কেন্দ্রীয় সরকার, রাজ্য সরকার, এন. টি. পি. সি. ও রাজ্য বিদ্যুৎ পর্ষদের মধ্যে বিষয়টি মীমাংসা হওয়ায় এই নিষেধাজ্ঞা ৩১. ৫. ৯৬ তারিখে তুলে নেওয়া হয়।

রাজ্যে ব্যবহৃত বিদ্যুতের মূল্য বাবদ রাজ্যের কাছে পাওনা অর্থ সম্পূর্ণ মিটিয়ে দেওয়ার প্রতিশ্রুতিকে অগ্রাহ্য করে এন. টি. পি. সি. পুনরায় গত ২৪. ১. ৯৭ তারিখ থেকে বিদ্যুৎ সরবরাহের উপর নিষেধাজ্ঞা বলবৎ করায় রাজ্যে বিদ্যুতের অবস্থা শোচনীয় হয়ে পড়ে। বোরো চাষ এবং এই সময়ে অনুষ্ঠিতব্য বিভিন্ন পরীক্ষার পরিপ্রেক্ষিতে এই নিষেধাজ্ঞা আমাদের এক অস্বস্তিজনক অবস্থায় ফেলে। মাননীয় সদস্যগণ হয়ত অবগত আছেন যে, এই নিষেধাজ্ঞার ফলে এন. টি. পি. সি.-কে তার কয়েকটি বিদ্যুৎকেন্দ্রে বিদ্যুৎ উৎপাদন বন্ধ রাখতে হয়েছে। এটা খুবই আশ্চর্যের ঘটনা যে, যখন সমগ্র দেশ বিদ্যুতের অভাবে ভুগছে তখন এই অঞ্চলের কিছু আধুনিক বিদ্যুৎ উৎপাদন কেন্দ্রগুলির উৎপাদন বন্ধ রাখা হয়েছে। যাই হোক, এখন অবস্থার কিছুটা পরিবর্তন হয়েছে। পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদ এন. টি. পি. সি.-কে দেয় অর্থের পরিমাণ কিছুটা বাড়িয়েছে এবং এন. টি. পি. সি. ও. অন্ধ্রপ্রদেশ ও আসামের সঙ্গে সরাসরি বিদ্যুৎ সরবরাহের জন্য চুক্তি করেছে যার ফলে ঐ রাজ্যে প্রবাহিত বিদ্যুৎ আর রাজ্য বিদ্যুৎ পর্ষদ কর্তৃক ঘ্যবহৃত বিদ্যুৎ হিসাবে ধরা হবে না। অন্ধ্রপ্রদেশ, আসাম ও বিহারের থেকে অনাদায়ি অর্থ আদায়ের সমস্যা অবশ্য থেকেই যাচ্ছে। পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদ ঐ অর্থ আদায় করে তা এন. টি. পি. সি.-কে দেওয়ার জন্য চেষ্টা চালাবে।

এই বক্তব্য রেখে আমি মাননীয় সদস্যদের অনুরোধ করছি যেন তারা ১২৭৮,৪১,০০,০০০ টাকার বরাদ্দ সম্বলিত ৬৯ নং দাবির বিবেচনা করে অনুমোদন করেন।

## সংযোজনী-১

### পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদ ঃ বিদ্যুৎ সঞ্চালন ব্যবস্থা

**(ক) ১৯৯৬-৯৭ সালের আর্থিক বছরের (ফেব্রুয়ারি '৯৭ পর্যন্ত) যে সকল নতুন সঞ্চালন লাইনের নির্মাণের কাজ শেষ হয়েছে তার বিবরণ ঃ**

| ক্রমিক সংখ্যা | কার্যের বিবরণ | রুটের দৈর্ঘ্য (কি. মি.) | মোট দৈর্ঘ্য (সা. কি. মি.) |
|---|---|---|---|
| ১। | ৪০০ কে.ভি. কোলাঘাট—দুর্গাপুর | ১৩০ | ১৩০ (এখন বাণিজ্যিকভাবে কে. টি. পি. পি.—হাওড়ার ২২০ কে. ভি তৃতীয় সার্কিট কি. মি হিসাবে চালনা করা হচ্ছে) |
| ২। | ডি. সি. টাওয়ারের উপর দিয়ে সাতগাছিয়া ১৩২ কে. ভি. সাব-স্টেশন (রাজ্য বিদ্যুৎ পর্ষদ) থেকে ধাত্রীগ্রাম পর্যন্ত (পূর্ব রেল) ২২০ কে. ভি. এস/সি লাইন। | ১৯ | ১৯ |
| ৩। | ১৩২ কে. ভি. ডি/সি বিষ্ণুপুর—বাঁকুড়া লাইন | ৩৭ | ৭৪ |
| ৪। | ১৩২ কে. ভি. এস/সি কাটোয়া (রাজ্য বিদ্যুৎ পর্ষদ) কাটোয়া (পূর্ব রেল) লাইন | | |

**মোট নতুন লাইন ২২৫.৪২৮ সার্কিট কি. মি.**

**(খ) ১৯৯৬-৯৭ সালে চালু হওয়া ট্রাসফরমারসমূহের বিবরণ ঃ**

(১) রায়গঞ্জ ১৩২ কে. ভি. সাব-স্টেশনে তৃতীয় ২০ এম. ভি. এ. ১৩২/৬৬ কে. ভি. ট্রান্সফরমার।

(২) এগরা ১৩২ কে. ভি. সাব-স্টেশনে তৃতীয় ১২.৫ এম. ভি. এ. ১৩২/৬৬ কে. ভি. ট্রান্সফরমার।

(৩) ওদলাবাড়ি ৬৬ কে. ভি. সাব-স্টেশনে ১ × ৬.৩ এম. ভি. এ. ৬৬/১১ কে. ভি. ট্রান্সফরমার।

(৪) পুরুলিয়া ১৩২ কে. ভি. সাব-স্টেশনে ১ × ৬.৩ এম. ভি. এ. ৩৩/১১ কে. ভি. ট্রান্সফরমার।

(৫) এগরা ১৩২ কে. ভি. সাব-স্টেশনে ৫ এম. ভি. এ. ৩৩/১১ কে. ভি. ট্রান্সফরমার।

(৬) রায়গঞ্জ ১৩২ কে. ভি. সাব-স্টেশনে ৬.৩ এম. ভি. এ. ৩৩/১১ কে. ভি. প্রথম ট্রান্সফরমার।

(৭) সোনারপুর ১৩২ কে. ভি. সাব-স্টেশনে ৫ এম. ভি. এ. ৩৩/১১ কে. ভি. প্রথম ট্রান্সফরমার।

(৮) লেবঙ ১৩২ কে. ভি. সাব-স্টেশনে ১ × ১০ এম. ভি. এ. ১৩২/৩৩ কে. ভি. চতুর্থ সিঙ্গল কে. ভি. ট্রান্সফরমার।

চালু হওয়া ট্রাসফর্মারগুলির মোট ক্ষমতা ৭১.৪ এম. ভি. এ.

**(গ) ১৯৯৬-৯৭ সালে চালু হওয়া নতুন সাব-স্টেশনগুলির বিবরণ ঃ**

১। ধুলিয়ান ১৩২ কে. ভি. সাব-স্টেশনে ২ × ১২.৫ এম. ভি. এ. ১৩২/৩৩ কে. ভি. ট্রান্সফরমার।

২। বাঁকুড়া ১৩২ কে. ভি. সাব-স্টেশনে ১ × ৩১.৫ এম. ভি. এ. ১৩২/৩৩ কে. ভি. ট্রান্সফরমার।

মোট ক্ষমতা ৫৬.৫ এম. ভি. এ.

**(ঘ) ১৯৯৬-৯৭ সালে ক্ষমতা বৃদ্ধিপ্রাপ্ত ট্রান্সফমারগুলির বিবরণ ঃ**

| ক্রমিক সংখ্যা | সাব-স্টেশনের নাম | ভোল্টেজ শক্তি (কে. ভি.) | সংযোজিত ক্ষমতা (এম. ভি. এ.) |
|---|---|---|---|
| ১। | জিরাট | ২২০/১৩২ | ৬০ |
| ২। | বেহালা | ১৩২/৩৩ | ১৮.৫ |
| ৩। | রিষড়া | ১৩২/৩৩ | ১৮.৫ |
| ৪। | কোলাঘাট | ১৩২/৩৩ | ১৮.৫ |
| ৫। | কাটোয়া | ১৩২/৩৩ | ১১.৫ |
| ৬। | কালিম্পঙ | ৬৬/১১ | ২.০ |
| ৭। | বগুলা | ৬৬/১১ | ১.৩ |
| | | | **মোট ১৩৩.৩ এম.ভি.এ.** |

**(ঙ) ১৯৯৬-৯৭ সালে চালু করা ক্যাপাসিটর ব্যাঙ্কসমূহের বিবরণ ঃ**

১। কল্যাণী ১৩২ কে. ভি. সাব-স্টেশনে ১০ এম. ভি. এ. আর. ক্ষমতাসম্পন্ন ৩৩ কে. ভি. ক্যাপাসিটির ব্যাঙ্ক।

২। রিষড়া ১৩২ কে. ভি. সাব-স্টেশনে ২টি ১০ এম. ভি. এ. আর. ক্ষমতাসম্পন্ন ৩৩ কে. ভি. ক্যাপাসিটির ব্যাঙ্ক।

৩। সাঁইথিয়া ১৩২ কে. ভি. সাব-স্টেশনে ২টি ১০ এম. ভি. এ. আর. ক্ষমতাসম্পন্ন ৩৩ কে. ভি. ক্যাপাসিটির ব্যাঙ্ক।

**ক্যাপাসিটর ব্যাঙ্কগুলির মোট ক্ষমতা ৫০ এম. ভি. এ. আর.**

**(চ) ১৯৯৬-৯৭ সালে বিদ্যুৎসঞ্চালন লাইনের পুনর্নবীকরণ ও আধুনিকীকরণ বিবরণ ঃ**

ধরমপুর—জিরাট ১৩২ কে. ভি./ডি. সি. লাইনে (মোট দৈর্ঘ্য ২ × ১৪ কি. মি.) ক্ষতিগ্রস্ত এ. সি. এস. আর. প্যান্থার কন্ডাক্টরের বদলে নতুন এ. এ. এ. সি. প্যান্থার কন্ডাক্টর স্থাপন।

**(ছ) ১৯৯৬-৯৭ সালে চালু হওয়া লাইন বে গুলির বিবরণ ঃ**

(১) সাতগাছিয়া ১৩২ কে. ভি. সাব-স্টেশনে, ১৩২ কে. ভি. ধাত্রিগ্রাম লাইন বে (পূর্ব রেল)।

(২) বিষ্ণুপুর সাব-স্টেশনে, ১৩২ কে. ভি. বিষ্ণুপুর—বাঁকুড়া ডিসি লাইনের জন্য দুটি ১৩২ কে. ভি. লাইন বে।

(৩) বারাসত ১৩২ কে. ভি. সাব-স্টেশনে, ৩৩ কে. ভি. বারাসত ফিডার বে-২।

(৪) বারাসত ১৩২ কে. ভি. সাব-স্টেশনে, ৩৩ কে. ভি. নারায়ণপুর ফিডার বে-২।

(৫) টিটাগড় ১৩২ কে. ভি. সাব-স্টেশনে, ৩৩ কে. ভি. ব্যারাকপুর বে-২।

(৬) হলদিয়ায় ১৩২ কে. ভি. সাব-স্টেশনে, ইন্ডিয়ান অয়েলের পাইপ লাইনের জন্য ৩৩ কে. ভি. ফিডার বে-২।

(৭) কোলাঘাট ১৩২ কে. ভি. সাব-স্টেশনে, ৩৩ কে. ভি. বাগনান ফিডার বে-২।

(৮) আরামবাগ ২২০ কে. ভি. সাব-স্টেশনে, ৩৩ কে. ভি. মায়াপুর ফিডার বে-২।

**সংযোজনী-২**

**পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদ : বিদ্যুৎ বন্টন ব্যবস্থা**

**১৯৯৬-৯৭ আর্থিক বছরে (জানু. '৯৭ পর্যন্ত) আগ্রগতির বিবরণ :**

(ক) **সাধারণ উন্নয়নমূলক কর্মসূচি :**

(অ) নতুন সাব-স্টেশন নির্মাণ

(১) ১১টি ৩৩/১১, ৬.৬ এবং ৬ কে. ভি. যেগুলির মোট ক্ষমতা ৪৩ এম.ভি.এ.;

(২) ৫১৫টি ১১, ৬.৬ এবং ৬/০.৪ কে. ভি. যেগুলির মোট ক্ষমতা ৩৩ এম.ভি.এ.।

(আ) নতুন লাইন তৈরি

(১) ৩৩ কে. ভি.'র—১৫৯.৬৬ সা. কি. মি.।

(২) ১১, ৬.৬ এবং ৬ কে. ভি.'র ৩২২ সা. কি. মি.।

(৩) মিডিয়াম ও লো ভোল্টেজ—৫৫৭ সা. কি. মি.।

(খ) **সিস্টেম উন্নয়ন-সংক্রান্ত কর্মসূচি :**

(অ) বর্তমান সাব-স্টেশনগুলির ক্ষমতা বৃদ্ধি

(১) ৪৪টি ৩৩/১১, ৬.৬ এবং ৬ কে. ভি.—মোট ক্ষমতা বৃদ্ধি ১২১ এম.ভি.এ.।

(২) ২৬১টি ১১, ৬.৬ এবং ৬/০৪ কে. ভি.—মোট ক্ষমতা বৃদ্ধি ১২ এম.ভি.এ.।

(আ) বর্তমান লাইনগুলির উন্নয়ন ও ক্ষমতা বৃদ্ধিকরণ

(১) ৩৩, ১১, ৬.৬ এবং ৬ কে. ভি. লাইন—১৫১ সা. কি. মি.।

(২) মিডিয়াম ও লো ভোল্টেজ লাইন—৯৮ সা. কি. মি.।

এগুলির জেলাওয়ারী বিস্তৃত বিবরণ অনুলগ্ন ২(ক) থেকে ২(ঘ)-এ দেখানো হয়েছে।

## সংযোজনী-২ (ক)

### নতুন ৩৩/১১ কে. ভি., ৩৩/৬ কে. ভি. সাব-স্টেশন স্থাপন—১৯৯৬-৯৭ (জানুয়ারি ১৯৯৭ পর্যন্ত)

| ক্রমিক সংখ্যা | জেলা/সাব-স্টেশনের নাম | ট্রান্সফরমারের ক্ষমতা (এম. ভি. এ.) | | মোট (এম. ভি. এ.) |
|---|---|---|---|---|
| ১। | ২৪ পরগা (দক্ষিণ) সোনারপুর | ৩৩×১১ | ১×৫ | ৫.০০ |
| ২। | ২৪ পরগনা (উত্তর) খড়দহ | ৩×৬ | ১×৫ | ৫.০০ |
| ৩। | হাওড়া, বাগনান | ৩৩×১১ | ১×৩ | ৩.০০ |
| ৪। | বর্ধমান, দুর্গাপুর | ৩৩×১১ | ১×৬.৩ | ৬.৩০ |
| ৫। | বর্ধমান, ভাতার | ৩৩×১১ | ১×৩ | ৩.০০ |
| ৬। | মেদিনীপুর, খড়্গপুর | ৩৩×১১ | ১×১.৫ | ১.৫০ |
| ৭। | মেদিনীপুর, সূতাহাটা | ৩৩×১১ | ১×৩.১৫ | ৩.১৫ |
| ৮। | বাঁকুড়া, ইন্দাস | ৩৩×১১ | ১×৩.১৫ | ৩.১৫ |
| ৯। | নদীয়া, কালিগঞ্জ | ৩৩×১১ | ১×৩.১৫ | ৩.১৫ |
| ১০। | দঃ দিনাজপুর বালুরঘাট | ৩৩×১১ | ১×৩.১৫ | ৩.১৫ |
| ১১। | দার্জিলিং | ৩৩×১১ | ১×৬.৩০ | ৬.৩০ |

## সংযোজনী-২ (খ)

### ১৯৯৬-৯৭ (জানুয়ারি ১৯৯৭ পর্যন্ত) নতুন ১১/৬.৬/৬/০.৪ কে. ভি. ডিস্ট্রিবিউশন সাব-স্টেশন নির্মাণ—জেলাওয়ারী হিসাব

| ক্রমিক সংখ্যা | জেলা | সংখ্যা | এম. ভি. এ. |
|---|---|---|---|
| ১। | ২৪ পরগনা (দক্ষিণ) | ২৪ | ১.৮ |
| ২। | ২৪ পরগনা (উত্তর) | ১২২ | ১১.৫ |
| ৩। | হাওড়া | ৩৭ | ২.৭ |
| ৪। | বর্ধমান | ৮৪ | ৫.২ |
| ৫। | মেদিনীপুর | ৩৪ | ১.১ |
| ৬। | পুরুলিয়া | ১৩ | ১.১ |
| ৭। | মুর্শিদাবাদ | ৫৪ | ১.৬ |
| ৮। | মালদা | ১৮ | ১.৪ |
| ৯। | উত্তর দিনাজপুর | ৫৭ | ৪.৪ |
| ১০। | কুচবিহার | ৬৮ | ২.২ |
| ১১। | দার্জিলিং | ৪ | ০.৩ |
| | **সর্বমোট** | **৫১৫** | **৩৩.৩** |

## সংযোজনী-২ (গ)

**১৯৯৬-৯৭ (জানুয়ারি '৯৭ পর্যন্ত) নতুন ৩৩/১১/৬.৬/৬ কে. ভি. এবং ১১/এল. ভি. লাইন নির্মাণ—জেলাওয়ারী হিসাব**

| ক্রমিক সংখ্যা | জেলা | ৩৩ কে.ভি. লাইন সি. কে. এম. | ১১/৬.৬ কে.ভি লাইন সি. কে. এম. | ১১/এল. ভি. লাইন |
|---|---|---|---|---|
| ১। | ২৪ পরগনা (দক্ষিণ) | — | ৭.৯৫ | ১৬.৭৪ |
| ২। | ২৪ পরগনা (উত্তর) | ৩০.৫২ | ৪১.৫২ | ৯৮.২৮ |
| ৩। | হাওড়া | ১৪.১০ | ২২.৭৮ | ৫৪.৫৭ |
| ৪। | হুগলি | — | — | — |
| ৫। | বর্ধমান | ১.০৫ | ৯২.৮৭ | ৭৩.৬১ |
| ৬। | মেদিনীপুর | ৩৩.০০ | ২৮.০০ | ৩১.০০ |
| ৭। | বাঁকুড়া | ১৬.০০ | — | — |
| ৮। | পুরুলিয়া | — | — | ৮.৩৭ |
| ৯। | বীরভূম | — | — | — |
| ১০। | নদীয়া | ১৬.০০ | — | — |
| ১১। | মুর্শিদাবাদ | ৩২.০০ | ৩১.০০ | ১১৫.০০ |
| ১২। | মালদা | — | ২২.৮৮ | ১৪.৫১ |
| ১৩। | দক্ষিণ দিনাজপুর | ৩.০০ | — | — |
| ১৪। | উত্তর দিনাজপুর | — | ৯.৫৩ | ৩৯.৪৫ |
| ১৫। | জলপাইগুড়ি | ১৪.০০ | — | — |
| ১৬। | কুচবিহার | ১ | ৬৫.০১ | ১০৫.১৪ |
| ১৭। | দার্জিলিং | — | ০.৯৫ | — |
| | | **১৫৯.৬৬** | **৩২২.১৮** | **৫০৬.৬৭** |

## সংযোজনী-২ (ঘ)

## বর্তমানে ৩৩/১১, ৬.৬/৬ কে. ভি. ট্রান্সফরমারের ক্ষমতা বৃদ্ধিকরণ (জানুয়ারি '৯৭ পর্যন্ত) জেলাওয়ারী হিসাব

| ক্রমিক সংখ্যা | জেলা | সংখ্যা | এম. ভি. এ. |
|---|---|---|---|
| ১। | ২৪ পরগণা (দক্ষিণ) | ২৩ | ২.৪২৮ |
| ২। | ২৪ পরগনা (উত্তর) | ৬৩ | [illegible] |
| ৩। | হাওড়া | ৬৪ | [illegible] |
| ৪। | হুগলি | ২ | [illegible] |
| ৫। | বর্ধমান | ২৭ | [illegible] |
| ৬। | মেদিনীপুর | ২৬ | [illegible] |
| ৭। | বাঁকুড়া | ১ | ২.০০০ |
| ৮। | পুরুলিয়া | ২৬ | ৪.৫০০ |
| ৯। | বীরভূম | ২ | ২.৮০০ |
| ১০। | নদীয়া | ৩ | ১২.৯০০ |
| ১১। | মুর্শিদাবাদ | ২ | ৪.৩০০ |
| ১২। | মালদা | ২০ | ৬.০১৪ |
| ১৩। | দক্ষিণ দিনাজপুর | — | — |
| ১৪। | উত্তর দিনাজপুর | ১৯ | ০.৭৫১ |
| ১৫। | জলপাইগুড়ি | ২ | ৬.১৫০ |
| ১৬। | কুচবিহার | ১৯ | ৫.১৪৩ |
| ১৭। | দার্জিলিং | ৬ | ৮.৯২৫ |
| | মোট | ৩০৫ | ১৩২.৫৭০ |

## DEMAND No. 72

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 1,22,00,000 be granted for

expenditure under Demand No. 72, Major Head : "2810—Non-Conventional Sources of Energy", during the next financial year.

(This is inclusive of a total sum of Rs. 40,00,000 already voted on account)

(Printed Budget Speech of Dr. Shankar Kumar Sen on Demand Nos. 72 laid on the Table was taken as read.)

মাননীয় সদস্যরা অবগত আছেন যে, বিজ্ঞান ও প্রযুক্তি এবং অপ্রচলিত শক্তির উৎস বিভাগ সমন্বয় সাধনকারী বিভাগ হিসাবে 'ওয়েস্ট বেঙ্গল রিনিউএবল এনার্জি ডেভেলপমেন্ট এজেন্সি (WBREDA)' নামক একটি আলাদা স্বশাসিত সংস্থার মাধ্যমে রাজ্য সরকারের নিম্নোক্ত বিভাগ/অধিকারের সহযোগিতায় অপ্রচলিত শক্তির উৎস সংক্রান্ত কর্মসূচি রূপায়িত হয়।

(ক) কুটির ও ক্ষুদ্রশিল্প অধিকরের সঙ্গে জৈব গ্যাস প্রকল্প।

(খ) বিদ্যুৎ বিভাগ ও রাজ্য বিদ্যুৎ পর্ষদের সহযোগিতায় অপ্রচলিত শক্তির উৎস থেকে বিদ্যুৎ উৎপাদন যেমন সৌরশক্তি, ক্ষুদ্র জল বিদ্যুৎ ও বায়োমাস ভিত্তিক বিদ্যুৎ উৎপাদন।

(গ) সমাজ ভিত্তিক পুনর্নবীকরণ যোগ্য শক্তি ব্যবহার কর্মসূচি রূপায়ণ করা হয় জেলা পরিষদ, বনদপ্তর, পঞ্চায়েত সমিতি, সুন্দরবন উন্নয়ন বিভাগ এবং আরও অন্যান্য উন্নয়নমূলক কাজকর্মে জড়িত সংস্থার সাথে।

আমি আনন্দের সঙ্গে জানাচ্ছি যে গত তিন বছর সময়সীমার মধ্যে এ-রাজ্যে অপ্রচলিত শক্তির ব্যবহার উল্লেখযোগ্য উন্নীত হয়েছে।

**কাজের বিবরণ ঃ**

১। সৌর-জল গরম ব্যবস্থা ঃ ১৯৯৬-৯৭ আর্থিক বছরে এই রাজ্যে প্রতিদিন প্রায় ৯০,০০০ লিটার গরম জল তৈরি করতে পারে এমন ক্ষমতা সম্পন্ন সৌর-জল গরম ব্যবস্থা বসানো হয়েছে। এই সৌর-জল গরম যন্ত্র ব্যবস্থাগুলি বেশির ভাগই বিভিন্ন শিল্পে, হোটেলে এবং বিভিন্ন প্রতিষ্ঠানে স্থাপন করা হয়েছে। এই সৌরতাপীয় ব্যবস্থাগুলি শুধু পরিবেশ সুরক্ষা করছে তাই নয়, এর ফলে প্রচলিত জ্বালানি যেমন কয়লা, তেল যথেষ্ট পরিমাণ বাঁচানো সম্ভব হচ্ছে। এই সৌর-জল গরম করার ব্যবস্থাগুলি প্রতি বছরে প্রায় ৮০ লক্ষ কিলোওয়াট আওয়ারেরও বেশি বৈদ্যুতিক শক্তির সমতুল্য।

১৯৯৭-৯৮ আর্থিক বছরে রাজ্য সরকার এই রাজ্যে বাড়তি মোট ১,০০,০০০ লিটার প্রতিদিন ক্ষমতার সৌর-জল গরম করার ব্যবস্থা স্থাপনের পরিকল্পনা গ্রহণ করেছেন।

২। সৌর কুকার ঃ ১৯৯৬-৯৭ আর্থিক বছরে প্রায় ৭০০০টি সৌর কুকার পশ্চিমবঙ্গে বিক্রি করা হয়েছিল। এখন পর্যন্ত ২,৫০০ এরও বেশি সৌর কুকার পশ্চিমবঙ্গে ব্যবহৃত হচ্ছে। সৌর কুকারের ব্যবহার পশ্চিমবঙ্গে দিন দিন জনপ্রিয় হচ্ছে।

গৃহকার্যে সৌর কুকার ব্যবহারের ফলে উল্লেখযোগ্য সংখ্যক গ্যাস সিলিন্ডারের খরচ সংরক্ষণ করা সম্ভবপর হচ্ছে। হিসেব কষে দেখা গেছে বছরে ২,৫০০ সংখ্যক সৌর কুকার ব্যবহারের ফলে ৮,০০০টি গ্যাস সিলিন্ডারের খরচ কম হচ্ছে।

১৯৯৭-৯৮ আর্থিক বছরের জন্য ১,০০০ সংখ্যক সৌর কুকার বিক্রয়ের প্রস্তাব করা হচ্ছে। এই রাজ্যে বর্তমানে দুটি সৌর সামগ্রী বিপণন সংস্থা 'আদিত্য'র মাধ্যমে সৌর কুকার বিক্রয় হচ্ছে।

৩। সৌর বিদ্যুৎ ঃ বর্তমানে দেশের মধ্যে সৌর বিদ্যুৎ ব্যবহারের ক্ষেত্রে পশ্চিমবঙ্গ একটি এগিয়ে থাকা রাজ্য। ইতিমধ্যে এরাজ্যে প্রায় ১৫০ কিলো ওয়াট ক্ষমতা সম্পন্ন সৌরবিদ্যুৎ কেন্দ্র চালু অবস্থায় আছে। এই বিদ্যুৎ কেন্দ্রগুলির ক্ষমতা সাধারণত কয়েক ওয়াট থেকে কয়েক কিলো ওয়াট পর্যন্ত। এই বিদ্যুৎ কেন্দ্রগুলো দুর্গম ও প্রত্যন্ত গ্রামাঞ্চলে ও প্রত্যন্ত অঞ্চলের কোনও প্রতিষ্ঠানে বসানো হয়েছে।

সৌরবিদ্যুৎ কেন্দ্র ছাড়াও এরাজ্যে [illegible] সংখ্যক সৌর গৃহ আলোক ব্যবস্থা, সৌর লণ্ঠন, সৌর রাস্তার আলোক ব্যবস্থা স্থাপন করা হবে।

ইতিমধ্যেই ২,০০০ এরও বেশি সংখ্যক সৌরগৃহ আলোক ব্যবস্থা স্থাপন করা হয়েছে এবং এই ব্যবস্থার উপকৃতরা সাধারণত গ্রামাঞ্চলের মানুষ। দঃ ২৪ পরগনা জেলা, উঃ ২৪ পরগনা জেলা, মেদিনীপুর জেলা, হাওড়ার ও হুগলি জেলায় একটি অংশ এবং জলপাইগুড়ি জেলার উল্লেখযোগ্য সংখ্যক মানুষ বর্তমানে সৌরগৃহ আলোক ব্যবস্থা ব্যবহার করছেন। বর্তমানে এই রাজ্যে ২৫০ কিলোওয়াট ক্ষমতারও বেশি পরিমান সৌরবিদ্যুৎ ব্যবস্থা স্থাপিত হয়েছে।

৪। সাগরদ্বীপে সৌর বিদ্যুৎ শক্তি কার্যক্রম ঃ সাগরদ্বীপে ১০০-র মতো পরিবার এখন প্রতিদিন সৌর বিদ্যুৎ ব্যবহার করছেন। সাগরদ্বীপে পশ্চিমবঙ্গ বিদ্যুৎ পর্ষদের সহযোগিতায় একটি ২৬ কিলো ওয়াট ক্ষমতা সম্পন্ন সৌর বিদ্যুৎ কেন্দ্র স্থাপন করা হয়েছে। এই বিদ্যুৎ কেন্দ্রটি থেকে কমলপুর গ্রাম ও দঃ হারাধনপুর গ্রামকে বিদ্যুতায়ন করা হয়েছে। এই সৌর বিদ্যুৎকেন্দ্রে ক্ষমতা বাড়ানো হচ্ছে আরও একটি ২৬ কিলোওয়াট ক্ষমতার সৌর বিদ্যুৎ ব্যবস্থার সংযোজন ঘটিয়ে যা আরও দুটি গ্রামকে বিদ্যুতায়িত করবে। আশা করা যাচ্ছে ১৯৯৭-৯৮ সালের মধ্যেই এই কাজ সম্পন্ন হবে। সাগরদ্বীপে ছোট ক্ষমতার বায়ুচালিত বিদ্যুৎ কেন্দ্র স্থাপনেরও উদ্যোগ গ্রহণ করা হয়েছে।

৫। উর্জ্জা গ্রাম প্রকল্প ঃ বীরভূম জেলার বনডাঙ্গা, বাঁকুড়া জেলার বনগোপালপুর, ও বর্ধমান জেলার রথতলায় উর্জ্জা গ্রাম প্রকল্প স্থাপন করা হয়েছে এবং গত তিন বছর ধরে ভালভাবে কাজ করছে। বেশির ভাগ ক্ষেত্রে উর্জ্জা গ্রাম প্রকল্পের মাধ্যমে তফসিলি উপজাতিভুক্ত মানুষরা উপকৃত হচ্ছেন।

৬। সীমান্তবর্তী এলাকা হাসপাতাল স্বাস্থ্যকেন্দ্র, পুলিশ স্টেশন এবং সীমান্তচৌকি-এর সৌর বিদ্যুতায়ন ঃ রাজ্যের সীমান্তবর্তী [illegible] হাসপাতাল, স্বাস্থ্যকেন্দ্র, পুলিশ স্টেশন এবং

সীমান্তচৌকিকে বিদ্যুতায়নের জন্য বিশাল কার্যক্রম বাস্তবায়িত করা হয়েছে। যে জেলাগুলিতে এই কার্যক্রম বাস্তবায়িত হয়েছে সেগুলো হল ঃ

(ক) কোচবিহার, (খ) জলপাইগুড়ি, (গ) দার্জিলিং, (ঘ) উত্তর দিনাজপুর, (ঙ) দক্ষিণ দিনাজপুর, (চ) উত্তর ২৪ পরগনা।

সুন্দরবনের ৩৬টি স্বাস্থ্যকেন্দ্রের সৌর বিদ্যুতায়নের একটি প্রস্তাব বর্তমানে স্বাস্থ্যদপ্তরের বিবেচনাধীন। আশা করা হচ্ছে যে ওয়েবরেড়া ১৯৯৭—৯৮ এবং ১৯৯৮-৯৯-এর মধ্যে এই প্রকল্প বাস্তবায়িত করতে পারবে।

আমি আনন্দের সাথে উল্লেখ করতে চাই যে, কেন্দ্রীয় সরকারের বিভিন্ন সংস্থা পশ্চিমবঙ্গ পুনর্নবীকরণযোগ্য শক্তি উন্নয়ন সংস্থার সাথে কারিগরি সহায়তায় সৌরবিদ্যুৎ ব্যবস্থা স্থাপন করছে। এই ধরনের কয়েকটি সংস্থা হল ঃ

(ক) কলকাতা পোর্টট্রাস্ট।

(খ) সেনাবাহিনী।

(গ) ন্যাশনাল কাউন্সিল অব সায়েন্স মিউজিয়াম।

(ঘ) রেলদপ্তর।

৭। সৌর সামগ্রীর দোকান 'আদিত্য' ঃ ভারত সরকারের অপ্রচলিত শক্তি মন্ত্রকের আর্থিক সহায়তায় ওয়েবরেডা কলকাতা এবং দঃ ২৪ পরগনায় নরেন্দ্রপুরে দুটি সৌর সামগ্রীর দোকান—'আদিত্য' তৈরি করেছে। উল্লেখ করা প্রয়োজন যে, বর্তমানে দেশের বিভিন্ন জায়গায় মাত্র পাঁচটি 'আদিত্য' খোলা হয়েছে। এগুলোর মধ্যে ২-টি আমাদের রাজ্যে। এই 'আদিত্য'গুলো বিভিন্ন বেসরকারি সংস্থা (নন গভর্নমেন্ট অর্গানাইজেশন) যেমন ফোরাম অফ সায়েন্টিস্ট্স, ইঞ্জিনিয়ার্স অ্যাণ্ড টেকনোলজিস্টস (ফোস্টেট) এবং নরেন্দ্রপুর রামকৃষ্ণমিশন-এর মাধ্যমে দৈনন্দিন পরিচালনা করা হচ্ছে। এই 'আদিত্য' থেকে সরাসরি মানুষরা অপ্রচলিত শক্তি নির্ভর যন্ত্রপাতি কিনতে পারছে। সরকারি ভর্তুকিও 'আদিত্য' থেকে সরাসরি পাওয়া যায়। ১৯৯৭-৯৮ আর্থিক বছরে নিম্নলিখিত চারটি জেলায় আরো চারটি 'আদিত্য' স্থাপনের প্রস্তাব রয়েছে।

(ক) বর্ধমান। (খ) হুগলি। (গ) নদীয়া। (ঘ) দার্জিলিং।

৮। কর্মসংস্থানের উদ্দেশ্যে প্রশিক্ষণ কর্মসূচি ঃ পুনর্নবীকরণ শক্তি ব্যবহারের ক্ষেত্রে—সচেতনতা এবং দক্ষতা বাড়াতে ব্যাপক সংখ্যায় কর্মসংস্থানের প্রশিক্ষণ কর্মসূচি গ্রহণ করা হয়েছে। ১৯৯৭-৯৮ আর্থিক বছরে ১০-টি প্রশিক্ষণ কর্মসূচি রূপায়িত হয়েছিল। প্রস্তাব করা হচ্ছে যে, আরো ১২-টি প্রশিক্ষণ কর্মসূচি ১৯৯৭-৯৮ আর্থিক বছরে সংগঠিত হবে।

৯। গোসাবা বায়োমাস ভিত্তিক বিদ্যুৎকেন্দ্র (৫০০ কিলো ওয়াট) ঃ দেশের সর্ববৃহৎ বায়োমাস গ্যাসিফায়ার প্ল্যান্ট সুন্দরবনের গোসাবা দ্বীপে তৈরী হয়েছে এবং বর্তমানে চালু হওয়ার মুখে। এই গ্যাফায়ার প্ল্যান্টটা চলবে কাঠ থেকে এবং এই কাঠ সরবরাহ করা হবে

পতিত জমিতে জনসাধারণ কর্তৃক রোপণ করা তাড়াতাড়ি বাড়তে পারে এমন গাছ থেকে। বিদ্যুৎকেন্দ্রে গাছ সরবরাহ—জনসাধারণের আয়ের একটি উৎস হতে পারে।

এই প্রকল্পটি রাজ্য বিদ্যুৎপর্ষদ ও ওয়েবরেডা যৌথভাবে কার্যকর করছে এবং আর্থিক সহায়তা প্রদান করছে—অপ্রচলিত শক্তি মন্ত্রক, ভারত সরকার, রাজ্য সরকার, দঃ ২৪ পরগনা জেলা পরিষদ এবং সুন্দরবন উন্নয়ন সংস্থা এবং ওয়েবরেডা।

শুরুতে এই বিদ্যুৎকেন্দ্রটি হতে গোসাবা ও রাঙাবেলিয়ার প্রায় ৮০০ জন বিদ্যুৎ গ্রাহক উপকৃত হবেন এবং পরবর্তী কালে বিদ্যুৎ সরবরাহের লাইন বাড়ানো হবে গোসাবার অন্য অঞ্চলেও। বিদ্যুৎকেন্দ্রটি পরিচালনার জন্য ইতিমধ্যে একটি গ্রামীণ শক্তি উন্নয়ন সমবায় সমিতি তৈরি হয়েছে।

১০। মাইক্রো হাইডেল প্ল্যান্ট ঃ দার্জিলিং জেলায় সোনাদার কাছে রংমুখ সিডার্স চা বাগানে একটি ৫০০ কিলো ওয়াট ক্ষমতার মাইক্রো হাইডেল প্ল্যান্ট বসানো হয়েছে। এছাড়াও দার্জিলিং জেলার পার্বত্য অঞ্চলে আরো তিনটি ১০/১৫ কিলোওয়াট ক্ষমতায় বহনযোগ্য মাইক্রোহাইডেল প্ল্যান্ট বসানো হয়েছে। এই সব প্রকল্প বাস্তবায়িত করা হয়েছে রাজ্য বিদ্যুৎ পর্ষদের সাথে সমন্বয়সাধন করে।

১৯৯৭-৯৮ আর্থিক বছরে দার্জিলিং পার্বত্য অঞ্চলে আরও ২-টি বহনযোগ্য মাইক্রো হাইডেল প্ল্যান্ট তৈরির প্রস্তাব করা হচ্ছে। এ ছাড়াও ১৯৯৭-৯৮ আর্থিক বছরে দার্জিলিং জেলার পার্বত্য অঞ্চলে কিছু মিনি হাইডেল প্ল্যান্ট স্থাপনের প্রস্তাব করা হচ্ছে। ইতিমধ্যে দুটি বেসরকারি প্রতিষ্ঠান, লোধামা নদী ও নেওড়া নদীতে দুটি ছোট জলবিদ্যুৎকেন্দ্র স্থাপনের পরিকল্পনা সরকারের কাছে পেশ করেছেন। পরিকল্পনাগুলি সরকারের বিবেচনাধীন। দার্জিলিং-এর কিছু চা-বাগানও নিজস্ব ব্যবহারের জন্য ক্ষুদ্র জলবিদ্যুৎ প্রকল্প স্থাপনের পরিকল্পনা পেশ করেছেন।

সম্প্রতি ইউ এন ডি পি-র সহায়তায় রাজ্য সরকার সামসির খাসমহলে একটি ১০০ কিলোওয়াট ক্ষমতার ক্ষুদ্র জলবিদ্যুৎ কেন্দ্র বসানোর পরিকল্পনার কাজ শুরু করেছেন।

১১। দুর্গাদুয়ানী জোয়ার-ভাঁটা ভিত্তিক বিদ্যুৎকেন্দ্র ঃ সুন্দরবনের দুর্গাদুয়ানী খাঁড়িতে একটি ৩ মেগাওয়াট ক্ষমতাসম্পন্ন জোয়ার-ভাঁটা ভিত্তিক বিদ্যুৎ কেন্দ্র তৈরির সম্ভাবনা আছে।

এই বিষয়ে রাজ্য সরকার ইতিমধ্যেই একটি প্রাথমিক প্রকল্প তৈরি করেছে। ভারত সরকার বর্তমানে রাজ্য সরকারের সাথে দুর্গাদুয়ানীতে ৩ মেগাওয়াট ক্ষমতার বিদ্যুৎ তৈরির মূল প্রকল্প প্রস্তাব তৈরির উদ্যোগ নিয়েছেন। আশা করা যায় ১৯৯৭-৯৮ আর্থিক বছরের মধ্যেই এই রিপোর্ট তৈরি হয়ে যাবে। যদি এই প্রকল্পটি বাস্তবায়িত হয় তবে এটাই হবে ভারতের প্রথম জোয়ার-ভাঁটা ভিত্তিক বিদ্যুৎ উৎপাদনকেন্দ্র।

১২। প্রথম গ্রিড সংযুক্ত সৌর-বিদ্যুৎ কেন্দ্র ঃ সল্টলেকে অবস্থিত রাজ্য বিদ্যুৎ পর্ষদের সদর কার্যালয় 'বিদ্যুৎ ভবনে' একটি ২৫ কিলোওয়াট ক্ষমতা সম্পন্ন গ্রিড সংযুক্ত সৌর

বিদ্যুৎকেন্দ্র তৈরি হওয়ার পথে। রাজ্যে এবং এই অঞ্চলে প্রথম এই ধরনের সৌর বিদ্যুৎকেন্দ্র দিনের বেলা উল্লেখযোগ্য পরিমাণ শক্তি সাশ্রয় করবে।

এই কাজ ১৯৯৭-৯৮ সালের মধ্যে শেষ হবে।

১৩। ফ্রেজারগঞ্জ ও সাগরদ্বীপে বায়ুচালিত বিদ্যুৎ কেন্দ্র ঃ ফ্রেজারগঞ্জ এবং সাগরদ্বীপে বায়ুচালিত বৃহৎ বিদ্যুৎ প্রকল্পের বিস্তৃত রিপোর্ট ইতিমধ্যেই তৈরি হয়েছে।

১৯৯৭-৯৮ সালের মধ্যে ফ্রেজারগঞ্জে একটি ২ মেগাওয়াট ক্ষমতাসম্পন্ন প্রদর্শনমূলক বায়ুচালিত বিদ্যুৎ প্রকল্প তৈরির প্রস্তাব করা হয়েছে।

প্রকল্পের জন্য প্রয়োজনীয় জমি ইতিমধ্যেই চিহ্নিত করা হয়েছে।

একটি ছোট ১০ কিলোওয়াট ক্ষমতার বায়ুচালিত বিদ্যুৎ উৎপাদন যন্ত্রকে সাগরদ্বীপের বর্তমান সৌরবিদ্যুৎ কেন্দ্রের সাথে যুক্ত করার পরিকল্পনা চলছে।

১৪। শক্তি বিষয়ক শিক্ষা পার্ক ঃ ইষ্টার্ন মেট্রোপলিটান বাইপাসের ধারে, বিজ্ঞান নগরীর উল্টোদিকে পুনর্নবীকরণ যোগ্য শক্তির জনপ্রিয়করণ এবং শক্তি সংরক্ষণের উদ্দেশ্যে সরকার একটি শক্তি শিক্ষা বিষয়ক পার্ক তৈরি করছে। ইতিমধ্যেই কনস্ট্রাকশনের কাজকর্ম শুরু হয়েছে। ন্যাশনাল সায়েন্স মিউজিয়াম, কলকাতা কর্পোরেশন এবং পশ্চিমবঙ্গ দূষণ নিয়ন্ত্রণ পর্ষদের যৌথ সহযোগিতায় ওয়েবরেডা এই পার্কটি তৈরি করছে।

১৫। উন্নত তড়িৎচাপ প্রকল্প ঃ বর্ধমান জেলার গলসীতে একটি প্রচলিত বিদ্যুৎ ব্যবস্থার ৩৩ কিলো ভোল্টেজ সাব-স্টেশনের তড়িৎচাপ উন্নয়নের জন্য সরকার একটি গ্রিড সংযুক্ত সৌর বিদ্যুৎ কেন্দ্র স্থাপনের প্রস্তাব বিবেচনা করছে।

এই প্রকল্পের কাজ ১৯৯৭-৯৮ সালের মধ্যে রাজ্য বিদ্যুৎ পর্ষদের সহযোগিতায় শুরু করা হবে বলে আশা করা যায়।

১৬। ওয়েব রেডার প্রশাসনিক ভবন ঃ সৌরশক্তির পরোক্ষ ব্যবহারের মাধ্যমে শক্তি সাশ্রয়কারি প্রযুক্তির সাহায্যে পশ্চিমবঙ্গ পুনর্নবীকরণযোগ্য শক্তি উন্নয়ন সংস্থার নতুন প্রশাসনিক ভবন তৈরির পরিকল্পনা করা হয়েছে। বাড়ি তৈরির কাজ ইতিমধ্যেই শুরু হয়েছে। ১৯৯৭-৯৮-এর মধ্যে বাড়ি তৈরির গুরুত্বপূর্ণ কাজগুলি শেষ হবে। আশা করা যাচ্ছে, এই বাড়ি তৈরির মধ্য দিয়ে প্রায় ৪০ শতাংশ শক্তি সংরক্ষণ করা সম্ভব হবে।

১৭। জৈব গ্যাস কর্মসূচি ঃ ভারত সরকার ১৯৯৬-৯৭ আর্থিক বছরে ওয়েব রেডারের জন্য ৮০০০ সংখ্যক পারিবারিক জৈব গ্যাস প্ল্যান্ট স্থাপনের লক্ষ্যমাত্রা নির্দিষ্ট করেছিল। এবং ওয়েবরেডা এই লক্ষ্যমাত্রা পূরণ করেছিল। রাজ্য সরকার মনে করছে ১৯৯৭-৯৮ আর্থিক বছরে এই রাজ্যে আরো ৮০০০-টি পারিবারিক জৈব গ্যাস প্লান্ট এবং আরো ১০টি প্রতিষ্ঠানিক [illegible] প্লান্ট স্থাপন করবে বলে সরকারের এই কর্মসূচি ছাড়াও খাদি ভিলেজ ইণ্ডাস্ট্রিস কমিশন প্রতি বছর [illegible] ২০০০ সংখ্যক বায়োগ্যাস প্লান্ট স্থাপন করে।

প্রতি বছর জৈব গ্যাস প্ল্যান্টগুলি উল্লেখযোগ্য পরিমাণ প্রচলিত জ্বালানী সাশ্রয় করে এবং পরোক্ষভাবে পরিবেশ সুরক্ষায় সহায়তা করে।

১৮। উন্নতচুলা কর্মসূচি ঃ উন্নতচুলার কার্যসূচি পশ্চিমবাংলার গ্রামে যথেষ্ট সাড়া ফেলেছে। এই বিশেষ কার্যসূচি পশ্চিমবঙ্গে তিনটি বিভাগের মাধ্যমে রূপান্তরিত হচ্ছে।

(ক) বিজ্ঞান ও প্রযুক্তি এবং অপ্রচলিত শক্তি উৎস দপ্তরের অধীন ওয়েবরেডা।

(খ) ত্রাণ ও সমাজ কল্যাণ বিভাগ, পশ্চিমবঙ্গ সরকার।

(গ) খাদি অ্যাণ্ড ভিলেজ ইণ্ডাস্ট্রি কমিশন, এখন পর্যন্ত ১০ লক্ষেরও বেশি উন্নতচুলা সারা পশ্চিমবঙ্গে স্থাপিত হয়েছে।

১৯৯৬-৯৭ আর্থিক বছরে প্রায় ২ লক্ষ উন্নতচুলা স্থাপন করা হয়েছে যার মধ্যে ৪৯,০০০ সংখ্যক স্থাপন করেছে ওয়েবরেডা।

পশ্চিমবঙ্গ সরকারের ত্রাণ ও কল্যাণ দপ্তর ও খাদি অ্যাণ্ড ভিলেজ ইণ্ডাস্ট্রি কমিশনের লক্ষ্যমাত্রা ছাড়া ১৯৯৭-৯৮ সালে ওয়েবরেডা ৫০,০০০ সংখ্যক উন্নতচুলা এই রাজ্যে স্থাপন করার পরিকল্পনা নিয়েছে।

১৯। স্বনিযুক্ত ও শিল্পদ্যোগ উন্নয়ন কর্মসূচি ঃ বিকল্প শক্তিভিত্তিক সামগ্রীর উৎপাদন ও রক্ষণাবেক্ষণের যথেষ্ট সম্ভাবনা এখন দেখা দিয়েছে। ওয়েবরেডা ইতিমধ্যে গ্রামের বেকার ছেলেদের শিল্পদ্যোগী করার জন্য কিছু প্রশাসনের ব্যবস্থা করেছে। বর্তমানে গ্রামের বেকার যুবকরা সৌরকুকার তৈরি, উন্নতমানের স্টোভ তৈরি, বায়োগ্যাস প্রকল্প তৈরি, সৌর শক্তির সামগ্রী রক্ষণাবেণনের কেন্দ্র স্থাপন করেছেন। ১৯৯৭-৯৮ আর্থিক বছরেও ওয়েবরেডা এই কার্যক্রম বাস্তবায়িত করবে।

এই কথাগুলি বলে, আমি সভাকে অনুরোধ করছি অভিযাচন নং ৭২-র মধ্যে এক কোটি বাইশ লক্ষ টাকা মঞ্জুর করা হোক।

## DEMAND No. 73

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 1,05,60,25,000 be granted for expenditure under Demand No. 73, Major Head : "2851—Village and Small Industries (Excluding Public Undertakings), 4851—Capital Outlay on Village and Small Industries (Excluding Public Undertakings), 6851—Loans for Village and Small Industries (Excluding Public Undertakings) and 6860—Loans for Consumer Industries (Village and Small Industries)", during the next financial year.

(This is inclusive of a total sum of Rs. 35,20,00,000 already voted on account)

Printed Budget Speech of Shri Praloy Talukdar on Demand No. 73 laid on the Table was taken as read.

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

মাননীয় রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে ৭৩ নং দাবির অধীনে "২৮৫১ গ্রামীণ ও ক্ষুদ শিল্প (সরকারি উদ্যোগসমূহ বাদে)", "৪৮৫১ গ্রামীণ ও ক্ষুদ্র শিল্পের উপর মূলধন বিনিয়োগ (সরকারি উদ্যোগসমূহ বাদে)", "৬৮৫১ গ্রামীণ ও ক্ষদ্র শিল্পের জন্য ঋণ (সরকারি উদ্যোগসমূহ বাদে)" এবং "৬৮৬০ কনজুমার শিল্পের জন্য ঋণ (গ্রামীণ ও ক্ষুদ্র শিল্প)" এই মুখ্য খাতগুলি বাবদ ব্যয় নির্বাহের জন্য ১৯৯৭-৯৮ সালে ১০৫,৬০,২৫,০০০ টাকা (একশত পাঁচ কোটি ষাট লক্ষ পঁচিশ হাজার টাকা) মঞ্জুর করা হোক। [ইতিপূর্বে ভোট অন-অ্যাকাউন্টে যে ৩৫,২০,০০,০০০ টাকা (পঁয়ত্রিশ কোটি কুড়ি লক্ষ) টাকার দাবি পেশ করা হয়েছে, ঐ অর্থাঙ্কের মধ্যে তা ধরে নেওয়া হয়েছে।]

২। প্রতি কর্মসূচি বাবদ বরাদ্দের বিস্তারিত বিতরণ ১৩নং বাজেট প্রকাশ "ডিটেল্ড ডিমাণ্ডস্ ফর গ্রান্টস ফর ১৯৯৭-৯৮" পুস্তিকায় ১৭ পৃষ্ঠা থেকে ৯৫ পৃষ্ঠায় পাওয়া যাবে।

৩। এই রাজ্যের তীব্র বেকার সমস্যার কথা বিবেচনা করে এই দপ্তর বিভিন্ন কর্মসংস্থানমুখী প্রকল্প রূপায়ণ করে চলেছে। একথা অস্বীকার করা যায় না যে বৃহৎ বা মাঝারি ক্ষেত্রের থেকে, অধিক সংখ্যায় ক্ষুদ্র ক্ষুদ্র শিল্প সংস্থা স্থাপন করে অনেক বেশি কর্মসংস্থান করা যাবে। একথা উল্লেখ করা যেতে পারে যে রাজ্যে ২৯ লক্ষ্যেরও বেশি লোক ক্ষুদ্র শিল্পে নিযুক্ত আছে (কুটির ও ক্ষুদ্র শিল্পের ক্ষেত্রে ১৫ লক্ষ, গুটি পোকার চাষ ও রেশম ৪.১০ লক্ষ, হস্ততাঁত ও বিদ্যুৎ-চালিত তাঁতে ৭.১০ লক্ষ এবং খাদি ও গ্রামীণ শিল্পে ৩ লক্ষ) এবং কৃষিকাজের পরে এই ক্ষেত্র সর্বাধিক কর্মসংস্থানের সুযোগ সৃষ্টি করে।

৪। পরবর্তী অনুচ্ছেদগুলিতে এই বিভাগের গুরুত্বপূর্ণ কার্যাবলী তুলে ধরা হল।

৫। শিক্ষিত বেকার যুবকদের সাহায্যের জন্য প্রধানমন্ত্রীর রোজগার যোজনা প্রকল্পটি এই দপ্তর রূপায়িত করে চলেছে। ১৯৯৬ সালের এপ্রিল মাস থেকে ১৯৯৭ সালের জানুয়ারি মাস পর্যন্ত ২৪,০০২টি প্রস্তাব বাছাই করে ব্যাঙ্কগুলিতে মঞ্জুরের জন্য সুপারিশ করা হয়েছে যেখানে লক্ষ্য মাত্রা ছিল ২২০০০। এ পর্যন্ত ব্যাঙ্কগুলি ৪৭৮৩টি প্রস্তাব মঞ্জুর করেছে এবং বিভাগীয় আধিকারিকবৃন্দ অনিস্পন্ন প্রস্তাবগুলি সম্পর্কে ব্যাঙ্কের সঙ্গে যোগাযোগ চালিয়ে যাচ্ছেন।

৬। নতুন ক্ষুদ্রশিল্প সংস্থা স্থাপনের ক্ষেত্রে ১৯৯৫-৯৬ সালে ৫৪৩৪টি ইউনিট স্থাপিত হয়েছে যার ফলে ১৫৫২৪ জন মানুষের জন্য অতিরিক্ত কর্ম সংস্থানের সুযোগ সৃষ্টি করা গেছে। আশা করা যায় যে ১৯৯৬-৯৭ সালে ৮০০০টি নতুন ইউনিট স্থাপন করা যাবে, যা কিনা প্রায় ২৪০০০ জনের জন্য কর্মসংস্থানের সুযোগ সৃষ্টি করবে। ১৯৯৫-৯৬ সালে, ১৬,৫২২টি ইউনিট নিবন্ধভুক্ত হয়েছিল।

৭। ১৯৯৫-৯৬ সালে, ৭০০০ লক্ষ্যমাত্রার মধ্যে ৬৬২০টি জৈব গ্যাস প্ল্যান্ট স্থাপন করা হয়েছে। ১৯৯৬-৯৭ সালে ৮০০০টি জৈব গ্যাস প্ল্যান্ট স্থাপনের লক্ষ্যমাত্রা অর্জন করা যাবে এই আশা করা যায়।

৮। ট্যাংরা রোড, পাগলা ডাঙ্গা রোড ও তারাতলা রোডে অবস্থিত বেঙ্গল পটারিজ লিঃ (যা লিকুইডেশন আছে)' এর বাড়ি ও লাগোয়া জমি, যার মোট আয়তন ১০৭৩ কাঠা, তা এই দপ্তর সর্বমোট ১২ কোটি ১০ লক্ষ টাকা খরচে, প্রায় ১৫০০ দূষণ-মুক্ত-ক্ষুদ্র-শিল্প সংস্থাকে জায়গা দেবার জন্য শিল্পতালুক স্থাপনের জন্য অধিগ্রহণ করেছে। আশা করা যায়, এর ফলে ১৯৯৭-৯৮ সালে, ১৮৬০০০ জনের কর্মসংস্থানের সুযোগ সৃষ্টি করা সম্ভব হবে।

৯। কিছু নির্বাচিত ক্ষেত্রে উন্নত প্রযুক্তি ব্যবহার 'এর মাধ্যমে উৎপাদন বৃদ্ধি এবং প্রযুক্তি উন্নয়ন পদ্ধতি নিয়ন্ত্রণ, মূল্যমাণ বৃদ্ধি (ভ্যালু অ্যাডিশান্), বহুমুখীণতা সহ সার্বিক কাজকর্মের উন্নতি সাধনের জন্য, এই দপ্তর তৈরি পোশাক (রেডি মেড্ গারমেন্ট) গেঞ্জি (হোসিয়ারি), রত্ন ও অলঙ্কার (জেম্ অ্যাণ্ড জুয়েলারি) এবং বিদ্যুৎ-চালিত তাঁতের (পাওয়ার-লুম্) কমপ্লেক্স স্থাপন করার সিদ্ধান্ত নিয়েছে। উপযুক্ত উদ্যোক্তা ও স্থান নির্বাচনের পর কার্যাদি আরম্ভের পদক্ষেপ নেওয়া হয়েছে।

১০। চামড়া ও চামড়া-ভিত্তিক শিল্পের উৎপাদন ও উন্নয়নের উপর জোর দেওয়া হয়েছে যেহেতু চর্ম শিল্প এই রাজ্যের শিল্পসমূহের অন্যতম। ১৯৯৫-৯৬ সালে চামড়া ও চামড়াজাত জিনিসের ৩২২৮.৪৭ কোটি টাকা সর্বভারতীয় রপ্তানি আয়ের মধ্যে এই রাজ্য থেকে রপ্তানির পরিমাণ ছিল ৬১৭.১২ কোটি টাকা এবং উপযুক্ত রপ্তানিতে এই রাজ্য সর্বশ্রেষ্ঠ স্থান অর্জন করেছিল। রাজ্যে প্রায় ১৮০০০ ক্ষুদ্রশিল্প ইউনিট চামড়া ও চামড়া-জাত জিনিস তৈরির কাজে নিয়োজিত রয়েছে এবং ১৯৯৫-৯৬ সালে প্রায় ২ লক্ষ লোক এই সেক্টরে নিযুক্ত ছিল। এই শিল্পের আরও উন্নয়নের জন্য, বিশেষভাবে আন্তর্জাতিক বাজারে প্রতিযোগিতায় এদের সাহায্য করার জন্য, কলকাতায় অতি শীঘ্রই কম্পিউটার চালিত নক্শার সুবিধাসহ চামড়াজাত জিনিসের জন্য একটি নকশা স্টুডিও, নমুনা ঘর, রিসোর্স সেন্টার ফর গ্রন্থাগার স্থাপিত হতে চলেছে।

১১। এই বিভাগ পশ্চিবঙ্গ খাদি ও গ্রামীণশিল্প পর্বদের জন্য, খাদি ও গ্রামীণ শিল্প কমিশনের কাছ থেকে 'কনসর্টিয়াম ব্যাঙ্ক ক্রেডিট' প্রকল্পের অধীনে প্রায় ১১ কোটি টাকা (১৯৯৫-৯৬ সালে ৪৬ কোটি টাকা এবং ১৯৯৬-৯৭ সালে ৬৫ কোটি টাকা) পেতে সক্ষম হয়েছে। এই টাকা বিভিন্ন গ্রাম-ভিত্তিক শিল্প স্থাপনের জন্য গ্রামীণ শিল্পীদের মঞ্জুর করা হচ্ছে এবং এর ফলে প্রায় ২০,০০০ কর্মসংস্থানের সুযোগ সৃষ্টি হবে।

১২। নতুন ক্ষুদ্র শিল্প স্থাপনে অধিক সংখ্যক শিল্পোদ্যগীকে আকৃষ্ট করার জন্য 'রাজ্য উৎসাহবর্ধক প্রকল্প' (State Incentive Scheme) চালু রয়েছে। বৃহৎ ও মাঝারি শিল্পে এখন যে সব উৎসাহবর্ধক ব্যবস্থা রয়েছে, তার সবগুলিই ক্ষুদ্র শিল্পেও দেওয়ার জন্য প্রকল্পটিকে সংশোধন করা হচ্ছে। অন্যান্য বিষয়ের সঙ্গে নাম মাত্র অর্থে নতুন প্রকল্প পরীক্ষা করার জন্য পশ্চিমবঙ্গ ক্ষুদ্র শিল্প নিগম পরামর্শ দেওয়ার একটি 'সেল' (Consultancy Cell) খোলা হয়েছে। তাছাড়া, ক্ষুদ্র শিল্পগুলিকে আর্থিক সংস্থাগুলির অনুমোদিত প্রকল্প ব্যয়ের শতকরা ১০

ভাগ প্রান্তিক অর্থ ঋণ দেওয়া হয়। ঋণ আদায়েরও উন্নতি হচ্ছে। ১৯৯৫-৯৬ সালে পূর্বের ঋণ গ্রহীতাদের থেকে ৬,৫১,৭৩২ টাকা আদায় হয়েছে।

১৩। নতুন উদ্যোক্তাদের পরিচালন ব্যবস্থার ক্ষমতা বৃদ্ধিকল্পে, এই বিভাগ বিভিন্ন কারিগরি ও আর্থিক প্রতিষ্ঠান এবং বেসরকারি সংগঠনের সহযোগিতায়, উদ্যোক্তা বিকাশ প্রকল্প পরিচালনা করে।

১৪। এই বিভাগ বৃহৎ শিল্প প্রতিষ্ঠানগুলিকে, বিশেষভাবে সরকারি ক্ষেত্রের প্রতিষ্ঠানগুলিকে, ক্ষুদ্রশিল্প সংস্থাকে সহায়ক শিল্প হিসেবে গ্রহণ করতে রাজি করার প্রচেষ্টা করে আসছে। এই রাজ্যের ৮৫টি সরকার পরিচালনাধীন সংস্থাগুলির মধ্যে ১৩টি তে সহায়ক শিল্প গড়ে তোলার জন্য "প্ল্যান্ট লেভেল কমিটি" গঠিত হয়েছে। ১৮০টি সংস্থাকে সহায়ক শিল্পের মর্যাদা দেওয়া হয়েছে।

১৫। 'স্মল ইণ্ডাস্ট্রিজ ডেভেলপমেন্ট এজেন্সি' (সিডা) ক্ষুদ্র শিল্প ইউনিট সমূহ খাতে একই জায়গায় ও বিভিন্ন সুবিধা পায় তার ব্যবস্থা করে আসছে। ১. ৪. ৯৬ থেকে ৩১. ১. ৯৭ এই সময়ের মধ্যে ৪১৬.৯০ লক্ষ টাকার '১২টি প্রকল্প, যাতে ১৫৭ জনের কর্মসংস্থানের সুযোগের ব্যবস্থা রয়েছে, ব্যাঙ্ক ও WBFC-তে অনুমোদনের জন্য পাঠানো হয়েছে এবং ব্যাঙ্ক এ পর্যন্ত ২টি প্রকল্পে ১৯০.৫৮ লক্ষ টাকা প্রদান করেছে। ১৯৯৫-৯৬ সালে অনুমোদনের জন্য পাঠানো প্রস্তাবগুলির মধ্যে ১৯৯৬-৯৭ সালে ৫টি সংস্থা উৎপাদন আরম্ভ করেছে।

১৬। ক্ষুদ্র-শিল্প উদ্যোক্তাদের ১৯৯৬ সালের নভেম্বর মাস পর্যন্ত ৮.৫৪ কোটি টাকা মূল্যের ৪৬৩৯.৩১৭ মেট্রিক টন কাঁচামালের যোগান দেওয়া গেছে। ১৯৯৬ সালে নভেম্বর পর্যন্ত ৬৮৩৪.৯৫ মেট্রিক টন চিনা মাটি, যার মূল্য ৮২.৪৩ লক্ষ টাকা, তা বিক্রয় করা হয়েছে। নভেম্বর-১৯৯৬ পর্যন্ত, ১.১৫ কোটি টাকার ওয়েবসি গুঁড়ো সাবান বিক্রয় করা সম্ভব হয়েছে।

১৭। বর্তমানে হুগলি ও দক্ষিণ দিনাজপুর বাদ দিয়ে আর সব জেলাতেই ছড়িয়ে রয়েছে ২৪টি শিল্প তালুক এবং ৮টি বাণিজ্য-তালুক। ১৯৯৬ সালের নভেম্বর মাস পর্যন্ত, স্বল্প মেয়াদি ইজারার ক্ষেত্রে ৬৫.৩২ লক্ষ টাকা এবং দীর্ঘমেয়াদি ইজারার ক্ষেত্রে ৫৩.৯৩ লক্ষ টাকা উদ্যোক্তাদের কাছ থেকে আদায় করা গেছে। এইসব শিল্প তালুকে ইতিমধ্যেই ১৭৭৭ জন উদ্যোক্তাকে তাদের নিজ নিজ ক্ষুদ্র শিল্প ইউনিট স্থাপন করার জন্য জমি বা 'শেড' দেওয়া হয়েছে। আরও বেশি শিল্প তালুক স্থাপন করতে হবে, এই উদ্দেশ্যের কথা মনে রেখে "ক্যালকাটা মেট্রোপলিটান এরিয়া"-র কাছকাছি বেশ কিছু জায়গায় জমি অধিগ্রহণের চেষ্টা করা হচ্ছে।

১৮। পশ্চিমবঙ্গ ক্ষুদ্রশিল্প নিগমকে বাজেটের মাধ্যমে আর্থিক সহায়তা দেওয়া ছাড়াও নিগমকে এই প্রথম বাজার থেকে ঋণের মাধ্যমে অর্থ সংগ্রহের অনুমতি দেওয়ার সিদ্ধান্ত

হয়েছে যাতে নিগম তার কাজকর্মের ক্ষেত্র প্রসারিত করতে পারে। আশা করা যায় যে নিগম ১৯৯৭-৯৮ সালে বাজার থেকে ১০ কোটি টাকারও বেশি ঋণ তুলতে সক্ষম হবে।

১৯। ১৯৯৬-৯৭ সালে রাজ্য রপ্তানি-পর্যদ জেলাওয়ারী বেশ কিছু রপ্তানি-যোগ্য ইউনিট সনাক্ত করেছে এবং এই সব ইউনিটকে তাদের উৎপাদিত জিনিস বিপণনের জন্য সহায়তা দিচ্ছে। রপ্তানি পর্যদ সম্প্রতি ৩৪ জন উদ্যোক্তা নিয়ে রপ্তানি বিপণন সম্পর্কে এক প্রশিক্ষণ কার্যক্রম পরিচালনা করেছে। পর্যদ ইদানিং 'দুবাইতে' অনুষ্ঠিত 'ইন্ডিয়া এক্সপো-৯৬' মেলায় ৭টি ক্ষুদ্র-শিল্প সংস্থার অংশগ্রহণের আয়োজন করেছিল। সবগুলি সংস্থাই মোটা পরিমাণের বরাত পেতে সক্ষম হয়েছে। রপ্তানি পর্যদে রপ্তানি সম্পর্কে 'কম্পিউটারে' তথ্যাদিও পাওয়া যায়।

২০। নারকেল ছোবড়া উৎপাদনে দক্ষতা বৃদ্ধির জন্য হাওড়া জেলার উলুবেড়িয়াতে ও দক্ষিণ ২৪ পরগনা জেলার ধপ্তেবেড়িয়াতে দুটি প্রশিক্ষণকেন্দ্র চালু রয়েছে। প্রতি বছর ৪০ জনকে 'কয়ার স্পিনিং', পাপোস তৈরি ইত্যাদি বিষয়ে প্রশিক্ষণ দেওয়া হয়। উলুবেড়িয়া কেন্দ্র খুব ছোট ছোট Coir ইউনিটগুলিকে তন্তু নিষ্কাশন ও তন্তু যোগানের জন্য সুযোগসুবিধা দিচ্ছে।

২১। লাক্ষা শিল্পীদের নিয়ে সমবায় গঠন করে, মধ্যবর্তী লোকদের সরিয়ে দেওয়ার উপরেই প্রধান গুরুত্ব আরোপ করা হয়েছে। এই সব সমবায় সরাসরি উৎপাদকদের থেকে লাক্ষা কিনে প্রক্রিয়াকরণের পর সরাসরি বাজারে বিপণন করবে। লাক্ষা শিল্প পুরুলিয়া, বাঁকুড়া, মালদহ, মেদিনীপুর এবং মুর্শিদাবাদ জেলায় কেন্দ্রীভূত রয়েছে, এবং প্রায় ৮০,০০০ পরিবারের (যাদের বেশির ভাগই তফসিলি উপজাতি সম্প্রদায়ভুক্ত) জীবিকার সংস্থান করে দেয়।

২২। হস্তশিল্পে নিযুক্ত কারিগরদের 'মঞ্জুষা' ও বঙ্গশ্রীর' মাধ্যমে শিল্পে ব্যবহার করা হয় এরকম জিনিসপত্রের যোগান, অর্থ শিল্প দ্রব্য তৈরির উন্নত পদ্ধতি সম্পর্কে প্রশিক্ষণ ও বিপণনে সাহায্য দিয়ে নানা ভাবে সহায়তা দেওয়া হচ্ছে। বিগত কয়েক বছর ধরে বয়স্ক হস্তশিল্পীদের প্রতি মাসে ১০০ টাকা বার্ধক্য ভাতা দেওয়ার একটি প্রকল্প চলে আসছে। ১৯৯৬-৯৭ সালে মঞ্জুষা হস্তশিল্পীদের জন্য ৭টি বিষয়ে উচ্চতর প্রশিক্ষণ কর্মসূচি চালিয়েছে। কাঠ ও ধাতুর উপর খোদাই-এর কাজ এবং 'কার্পেট বোনার' কাজের উপর দার্জিলিং জেলায় দুটি প্রশিক্ষণসূচি চালু করা হচ্ছে। বাবুই ঘাসভিত্তিক শিল্পের উপর নকশা সম্পর্কে একটি কর্মশালার আয়োজন করা হয়েছিল। হস্তশিল্পে নিযুক্ত কারিগর ও সংস্থাগুলিকে সরাসরি বিপণন সহায়তা দেওয়ার জন্য মঞ্জুষা বিভিন্ন শিল্প প্রদর্শনী ও মেলার আয়োজন করে আসছে। ১৯৯৬-৯৭ সালে 'মঞ্জুষা' ১.৯০ লক্ষ টাকার হস্তশিল্পজাত জিনিস পরোক্ষভাবে রপ্তানি করেছে।

২৩। বেলঘরিয়ার কারখানায় ৫৭.৩০ লক্ষ টাকায় স্যানিট্যারি জিনিসপত্র তৈরির একটি প্রকল্প চালু হয়েছে। স্যানিট্যারি জিনিসপত্র তৈরি ইতিমধ্যেই আরম্ভ হয়েছে এবং বিপণন করা হচ্ছে। মানিকতলা 'সিভিক সেন্টারে' 'সির‍্যামিক' এর জিনিস বিক্রির জন্য একটি 'শো-রুম'

ইতিমধ্যেই খোলা হয়েছে। সি. জি. সি. আর. আই'-এর কলকাতা'-এর সাহায্যে সি. সি. আর. ডি. বাঁকুড়ার পাঁচমুড়ায় এরকম আরও একটি প্রকল্প ১৯৯৭-৯৮ সালে চালু হতে চলেছে।

২৪। ১৯৮৭-৮৮ সালের গণনা অনুসারে এই রাজ্যে ৩,৩৮৪৯৯টি হস্ত তাঁত রয়েছে। ৩,০৪,৮৪৫ জন তাঁত-শিল্পী থেকেই সম্পূর্ণ জীবিকা নির্বাহ করে। আবার ৬১.৭০০ জন বয়ন শিল্পী নির্ভরশীল, তাছাড়া ৩.৪৫.০১৮ জন প্রাথমিক প্রস্তুতির কাজে সম্পূর্ণ বা আংশিক সময় নিযুক্ত রয়েছে। ১৯৯৭ সালের জানুয়ারি মাস পর্যন্ত ১.৫০.৫৯৪ জন হস্ত তাঁতশিল্পীকে সমবায়ের আওতার অধীনে আনা হয়েছে। ১৯৯৬-৯৭ সালে ৪০৯ মিলিয়ান মিটার লক্ষ্য-মাত্রার মধ্যে ১৯৯৬ সালের ডিসেম্বর পর্যন্ত উৎপাদিত হয়েছে ৩০২.২৭ মিলিয়ান মিটার এবং ১৯৯৬-৯৭ সালের শেষে এই লক্ষ্য মাত্রা পূরণ করা যাবে বলে আশা করা যায়।

২৫। প্রাথমিক বয়ন শিল্পী সমবায় সমিতিগুলিকে হস্ত তাঁত-জাত জিনিসের গুণগত উন্নয়নের জন্য উন্নতমানের তাঁত ও সরঞ্জাম' এর যোগান দিতে 'মডার্নাইজেশন অফ লুমস'' প্রকল্পে আর্থিক সহায়তার ব্যবস্থা করা হয়। তাঁত বিহীন বয়ন শিল্পীদের যৌথ কর্মশালা ও গুদাম নির্মাণ এ রাজ্যে রূপায়িত হচ্ছে এরকম আরও একটি প্রকল্প। প্রাথমিক বয়ন শিল্পী সমবায় সমিতিগুলিকেও বিপণন উন্নয়নের সাহায্য হিসাবে সহায়তা প্রদান করা হয়।

২৬। 'ন্যাবার্ডোর' হস্ত তাঁত সুবিধাজনক শর্তে অর্থ প্রদানের সুযোগ যাতে প্রাথমিক বয়ন শিল্পী সমবায় সমিতিগুলি নিজেরা গ্রহণ করতে পারে সেই জন্য রাজ্য সরকার এই সব সমিতি কার্যকর মুলধন খাতে ঋণের সুদের উপর ভরতুকির ব্যবস্থা করেছে। বয়ন শিল্পীদের দক্ষতা উন্নয়নে ও নির্ধারিত মান অনুযায়ী জিনিস তৈরি করতে উৎসাহিত ও অনুপ্রাণিত করার জন্য জেলা ও রাজ্য স্তরে প্রতিযোগিতার আয়োজন করা হয়। বয়ন শিল্পীদের পুরস্কার হিসেবে ১৯৯৬-৯৭ ৭৫,৭৫০ টাকা মঞ্জুর করা হয়েছে।

২৭। এ রাজ্যের হস্ত-তাঁত শিল্পীদের কল্যাণের জন্য ভবিষ্যনিধি তহবিল/মিতব্যয়িতা তহবিল এবং বার্ধক্য ভাতা প্রকল্প চালু রয়েছে। জানুয়ারি '৯৭ পর্যন্ত ১৮,০০০ বয়ন শিল্পীকে ভবিষ্যনিধি তহবিল/মিতব্যয়িতা তহবিলের অধীনে আনা হয়েছে। তাঁতবিহীন হস্ত তাঁত বয়ন শিল্পীদের নিবিড় গ্রামীণ উন্নয়ন প্রকল্পের আওতায় আনা ও হস্ত তাঁত বয়ন শিল্পীদের "ট্রাইসেম" এ প্রশিক্ষণ দেওয়ার জন্য, ডিসেম্বর '৯৬ পর্যন্ত ১০৭ জনকে "আই. আর. ডি. পি"-তে ও অপর ৬০ জনকে 'ট্রাইসেমে'র অন্তর্ভুক্ত করা হয়েছে।

২৮। হস্ত তাঁত ও তৈরি পোশাক শিল্পে নকশা উন্নয়নের প্রয়োজন মেটানোর জন্য একটি "কম্পিউটার এইডেড ডিজাইন সেন্টার" স্থাপন করা হয়েছে। এই কেন্দ্রটি ইতিমধ্যেই "ই. টি. ডি. সি."-তে কাজ কর্ম শুরু করেছে। "ন্যাশনাল ইনস্টিটিউ অফ ফ্যাশন টেকনোলজি"-র একটি কেন্দ্র কলকাতায় স্থাপিত হয়েছে। এই প্রতিষ্ঠান লবণহ্রদে মঞ্জুষার কার্যালয় কারুঅঙ্গন থেকে কাজকর্ম আরম্ভ করে দিয়েছে। নিজেদের বাড়ি তৈরির জন্য রাজ্য সরকার লবণহ্রদে জমি বন্টন করে দিয়েছে।

২৯। ভারত সরকার জনতা বস্ত্র প্রকল্প পর্যায়ক্রমে কমিয়ে দিয়ে এখন 'তাঁত উন্নয়ন কেন্দ্র প্রকল্প' এবং 'উন্নত মানের ডাইং-ইউনিট' প্রকল্প নিয়ে এগিয়ে এসেছেন। তাঁত শিল্পের কিছু মৌলিক সমস্যার বিষয় যথা, কার্যকর মূলধনসহ 'ইন পুট' যোগান দেওয়া, কাঁচামালের যোগান দেওয়া, নকশা উন্নয়ন, উন্নত রঞ্জকের ব্যবহার, তৈরি জিনিস বিপণন ইত্যাদির দেখ-ভাল করার প্রতিশ্রুতি এই প্রকল্পে রয়েছে। ডিসেম্বর '৯৬ পর্যন্ত ১৩৫টি তাঁত শিল্প উন্নয়ন কেন্দ্র ও ৪৮টি গুণগত মানে সমৃদ্ধ রঞ্জক সংস্থা অনুমোদিত হয়েছে। এ পর্যন্ত ৬৬৩.৭৮৫ লক্ষ টাকা এই প্রকল্পে মঞ্জুর হয়েছে এবং ঐ অর্থ যে সব সংস্থা এই প্রকল্প রূপায়ণ করছে তদের অনুকূলে রাজ্য সরকার প্রদান করেছে। ৩২টি তাঁত উন্নয়ন কেন্দ্রের ও ৪টি উন্নত মানের ডাইং ইউনিটের প্রস্তাব ভারত সরকারের আর্থিক মঞ্জুরির অপেক্ষায় আছে।

৩০। পশ্চিমবঙ্গে সমবায় সেক্টরে ৩টি এবং সরকারি সেক্টরে ৩টি স্পিনিং মিল রয়েছে। এর মধ্যে কংসাবতী কোঅপারেটিভ স্পিনিং মিল 'অ্যাক্রাইলিক' সুতা উৎপাদনের কাজে নিয়োজিত রয়েছে। অন্যান্য মিলগুলি প্রধানত হস্তচালিত তাঁত, শক্তি-চালিত তাঁত, এবং হোসিয়ারি শিল্পের জন্য 'হ্যাঙ্ক' সুতা এবং 'কোনও' সুতা উৎপাদনের কাজে নিয়োজিত আছে। উপরোক্ত স্পিনিং মিলগুলিতে নির্দিষ্ট' মানের তুলা ন্যায্য মূল্যে সরবরাহ এবং উৎপাদিত সুতা বাজার দরে বিক্রি সুনিশ্চিত করার জন্য 'কটন অ্যান্ড ইয়ার্ন মনিটারিং কমিটি' গঠন করা হয়েছে। এই কমিটির তদারকিতে উপরোক্ত মিলগুলিতে উৎপাদিত সুতা 'তন্তুজ' ও 'তন্তুশ্রী'-র মাধ্যমে বিক্রি করা হয়। এই কমিটি ১৯৯৪ সালের মার্চ থেকে কাজ শুরু করেছে। ১৯৯৫-৯৬ সালে মোট ৬৫.২৩ কোটি টাকার এবং ৩১. ১২. ৯৬ পর্যন্ত ৪৩.৮৩ কোটি টাকার সুতা বিক্রি করেছে। বিপণন সংস্থার মাধ্যমে স্থিতিশীল সরবরাহ চালু থাকার ফলে বাজারে তুলার দাম বহুলাংশে সুস্থির থেকে গেছে এবং দরের উর্ধ্বগতি কিছু পরিমাণে নিয়ন্ত্রণ করা গেছে। সিদ্ধান্ত হয়েছে যে উপরোক্ত কমিটির তদারকিতে কল্যাণী স্পিনিং মিলস লিমিটেড, ওয়েস্ট দিনাজপুর স্পিনিং মিলস লিমিটেড, ময়ূরাক্ষী কটন মিলস লিমিটেড তাম্রলিপ্ত কো অপঃ স্পিনিং মিলস লিঃ এবং ওয়েস্ট বেঙ্গল কো অপঃ মিলস লি-এই ৫টি স্পিনিং মিলের সমুদয় চাহিদার তুলা কটন কর্পোরেশন অফ ইন্ডিয়া মারফত ক্রয় করা হবে। আশা করা যাচ্ছে যে এতে উৎপাদনের দক্ষতা বৃদ্ধি পাবে এবং এই মিলগুলির চাহিদা অনুসারে নির্দ্দিষ্ট মানের তুলার অবিরাম সরবরাহ সারা বছর চালু রাখা যাবে।

৩১। বর্তমানে পশ্চিমবঙ্গে ৪৫২০টি বিদ্যুৎচালিত তাঁত এবং ৯১টি বিদ্যুৎ চালিত তাঁত সমবায় সমিতি রয়েছে। রাজ্যের বয়নকারিদের স্বার্থ ক্ষুন্ন না করে বিদ্যুৎ চালিত তাঁত সেক্টরে নতুন নতুন শিল্প স্থাপন এবং চালু সংস্থাগুলির আধুনিকীকরণের মাধ্যমে রাজ্যের বিদ্যুৎচালিত তাঁতে তৈরি জিনিসের বিশাল বাজার করায়ত্ত করার জন্য বিদ্যুৎচালিত তাঁত সেক্টরকে উৎসাহ দেওয়ার সিদ্ধান্ত গ্রহণ করা হয়েছে। এই সেক্টারের উন্নয়নের জন্য একটি সামগ্রিক পাওয়ার লুম কমপ্লেক্স স্থাপনের বিষয়টিও বিবেচনা করা হচ্ছে। কর্মীদের নিয়ে তৈরি বিদ্যুৎচালিত তাঁত সমবায় সমিতিগুলিকে যৌথ কর্মশালা নির্মাণ ও আধুনিক তাঁত ও সরঞ্জাম সংগ্রহের জন্য আর্থিক সহায়তা মঞ্জুর করা হয়।

[22nd March, 1997]

৩২। তৈরি পোশাক প্রস্তুত শিল্পের উনয়ন ও আধুনিকীকরণের জন্য পশ্চিমবঙ্গ ক্ষুদ্র শিল্প নিগম দক্ষিণ ২৪ পরগনার অন্তর্গত সন্তোষপুর, কালীনগরে একটি তৈরি পোশাকের সামগ্রিক কমপ্লেক্স স্থাপন করতে চলেছে। এই কমপ্লেক্স শিল্প-উদ্যোক্তাদের তাদের আধুনিক নতুন শিল্প স্থাপনে প্রয়োজনীয় সহায়তা দেবে বলে আশা করা যায়। এই কমপ্লেক্সটি পশ্চিমবঙ্গ ক্ষুদ্র শিল্প নিগম রূপায়িত করছে। বর্তমানে রাজ্যে ৬১টি তৈরি পোশাক সমবায় সমিতি রয়েছে।

৩৩। রাজ্যের হোসিয়ারি শিল্প প্রধানত কলকাতা ও হাওড়ায় সীমাবদ্ধ। বুনন প্রক্রিয়া, কাটাই ও সেলাই সহ প্রায় ২,২৯১টি ইউনিট রয়েছে। তাছাড়া, বুনন ও কাটাই এবং প্রক্রিয়াকরণ কাজে নিযুক্ত আরও প্রায় ১০টি কমপোজিট ইউনিটও রয়েছে।

৩৪। ১৯৮২ সালে সরকারি কোম্পানি হিসেবে অন্তর্ভুক্ত হওয়ার পর থেকেই শিল্পবার্তা প্রিন্টিং প্রেস লাভ করছে। বিভিন্ন সরকারি দপ্তর, সরকারি উদ্যোগ, স্বায়ত্ত শ্বাসিত সংস্থা, পৌর প্রতিষ্ঠান ও জেলা পরিষদের প্রয়োজন এই প্রেস মেটা। এর কাজ কর্মের মধ্যে আরও রয়েছে 'ব্যালট পেপার' ও নির্বাচন নির্বাহের জন্য অন্যান্য প্রয়োজনীয় ফর্ম ছাপানো।

৩৫। গুটি পোকার চাষ একটি কৃষি ভিত্তিক গ্রামীণ শিল্প, যার প্রচুর সম্ভাবনা রয়েছে গ্রামীণ ও দেশের অর্থনৈতিক উন্নয়নের ক্ষেত্রে। শুধুমাত্র ঐতিহ্যশালী জেলাগুলিতে নয়, হাওড়া ও হুগলি জেলা বাদে রাজ্যের প্রায় সব জেলাতেই এই শিল্পের দৃঢ় অগ্রগতি হচ্ছে। সাম্প্রতিক বছরগুলিতে উত্তর ও দক্ষিণ ২৪ পরগনার কয়েকটি ব্লকেও এই শিল্পের যথেষ্ট উন্নতি হয়েছে। রেশম চাষের কাজ হুগলি জেলার গোঘাটে পরীক্ষামূলকভাবে আরম্ভ হয়েছে।

৩৬। ৩১. ১২. ১৯৯৬ তারিখে জাতীয় রেশম প্রকল্পের কাজ শেষ হয়েছে। উপরোক্ত প্রকল্প আরম্ভে পূর্বে তুঁত চাষের আওতায় জমির পরিমাণ ছিল ১৫,২১০ হেক্টর এবং বর্তমানে এই পরিমাণ দাঁড়িয়েছে ২১,২৯৫ হেক্টারে। উচ্চ ফলনশীল তুঁত শতকরা ১০ ভাগ থেকে বৃদ্ধি পেয়ে ৩৩ ভাগ হয়েছে। 'বাইভোলটাইন লেয়িংস'-এর উৎপাদন ২ লক্ষ থেকে বৃদ্ধি পেয়ে ৪.৬৫ লক্ষ হয়েছে এবং সংকর জাতীয় লেইং-এর ক্ষেত্রে এই বৃদ্ধির পরিমাণ ২৫ লক্ষ থেকে ৮৮ লক্ষ। ১৯৮৮ সালে কাঁচা সিল্কের উৎপাদন ছিল ৮৭০ মেট্রিক টন, ১৯৯৫-৯৬ সালে তা বৃদ্ধি পেয়ে হয়েছে ১০৯২ মেট্রিক টন।

৩৭। রেশম চাষের বিভিন্ন কাজের উন্নয়নের জন্য ১০টি বেসরকারি সংগঠন ও ১০টি মহিলা গ্রুপকে সহায়তা দেওয়া হয়েছে। বেসরকারি প্রতিষ্ঠানসমূহ যেখানে মৃত্তিকার কাজ থেকে রেশন তৈরি পর্যন্ত রেশম উৎপাদনের উন্নয়ন সংক্রান্ত সব কাজে সাহায্য দিয়েছে, সেখানে মহিলা গ্রুপগুলি প্রধানত দরিদ্র গ্রামীণ মহিলাদের মটকা কাটাই, পোষণ সরঞ্জাম ইত্যাদির মাধ্যমে সাহায্য করেছে।

৩৮। প্রতিষ্ঠানিক অর্থ প্রকল্পের অধীনে (Institutional Finance Scheme) ১৯৯৬-৯৭ সালে (ডিসেম্বর '৯৬ পর্যন্ত) 'রিয়ারিং হাউস' নির্মাণ', রিয়ারিং এর সরঞ্জাম সংগ্রহ করা, তুঁত চাষ-এর জন্য ২,৮৭৫টি প্রস্তাব ব্যাঙ্কে অনুমোদনের জন্য পাঠানো হয়েছিল এবং

ক্ষুদ্র জলসেচের সুযোগ-এর ৭০টি প্রস্তাবও ব্যাঙ্কে পাঠানো হয়েছিল। এম • [illegible] হাউস নির্মাণের জন্য ৪৪৭টি প্রস্তাব ও ক্ষুদ্র জলসেচের জন্য ২৩টি প্রস্তাব মঞ্জুর করা হয়েছে।

৩৯। ঐতিহ্যগতভাবে রাজ্যের পশ্চিম দিকের জেলাগুলিতে আদিবাসীরা তসর-পালন করে। এই শিল্পের উন্নয়নের জন্য বিভিন্ন কর্মসূচি নেওয়া হয়েছে এবং এই শিল্প এখন সুস্থিরভাবে এগিয়ে চলেছে। তসর-এর শোষক গাছের আবাদের পরিমাণ এখন প্রায় ১৩,৮৪৯ একর।

৪০। জাতীয় রেশম প্রকল্পের অধীনে বিভিন্ন প্রশিক্ষণ কর্মসূচি নেওয়া হয়েছিল এবং বেশ কিছু শিল্পী উপকৃত হয়েছিল, যাদের সংখ্যা প্রায় ৬২,৫২৮ জন।

৪১। বেসরকারি অংশ গ্রহণকারিদের যে সব বিষয়ে উৎসাহ দেওয়া হয়েছে তা হল ঃ (১) রোগমুক্ত আরও উন্নত ধরনের ডিম তৈরির জন্য ২৫০ লাইসেন্সপ্রাপ্ত বীজ প্রস্তুতকারক, (২) বিজ্ঞানসম্মতভাবে আরও বেশি ফলন পাওয়ার জন্য বীজ পান রক্ষণাবেক্ষণের জন্য ৩৩৩ চৌকি রিয়ারিং কেন্দ্র, (৩) উচ্চ-ফলনশীল তুঁত চারার বর্ধিত চাহিদা মেটাতে ৩৮১টি 'নিউক্লিয়াস ফার্ম', (৪) উন্নততর রিলিং যন্ত্র, টুইস্টিং মেশিন বিদ্যুৎ চালিত তাঁত ইত্যাদি, প্রেরণা, প্রশিক্ষণ এবং আর্থিক সহায়তার মাধ্যমে বেসবকারি ক্ষেত্রে স্থাপন করা, (৫) সমবায়, বেসরকারি সংগঠন, পঞ্চাতে, 'প্রোডাক্টিভিটি ক্লাব' ইত্যাদিতে কম-খরচের ড্রাই চেম্বার স্থাপন।

৪২। ১৯৯৬-৯৭ সালে (১লা জানুয়ারি পর্যন্ত) ৬০ জন বীজ পোষককে, ১৬১ জন ব্যক্তিগত গ্রেনেউরসকে এবং ১৮৮ জন রিলারকে অনুজ্ঞা পত্র দেওয়া হয়েছে। তাছাড়া সেরিকালচার সমবায় ক্ষেত্রে রেশম চাষীদের ফলনের সঠিক হিসেব রাখতে এবং 'কোকুনের' বাজারে পরিচিতির সুবিধার জন্য ১৩,৮৫৬টি পাশ বই দেওয়া হয়েছে।

৪৩। 'অ্যারিকালচার' জলপাইগুড়ি ও কুচবিহার সংরক্ষিত এলাকায় সীমাবদ্ধ। ১৯৯৫-৯৬ সালে, ৪.৩ মেট্রিক টন 'এরি-স্পান সিল্ক' উৎপাদিত হয়েছিল। বিভিন্ন পরীক্ষামূলক-ভাবে কুচবিহারে মুগা চাষ আরম্ভের চেষ্টা হয়েছে। কুচবিহার জেলায় নতুন মুগা-চাষীদের মুগা পোষক চারা ও মুগা জীবাণু মুক্ত ডিমের যোগান দেওয়ার জন্য কর্মসূচি সুনির্দিষ্ট করা হয়েছে।

৪৪। রেশম চাষ সম্পর্কে বিভিন্ন প্রকল্প রূপায়িত হলে ১৯৯৭-৯৮ সালে ৭৭,৯৭০ জন লোকের (২৩,৫৫০ প্রত্যক্ষ এবং ৫৪,৪২০ পরোক্ষ) কর্মসংস্থানের সুযোগ হবে, আশা করা যায়।

৪৫। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই কথা কটি বলে আমি আমার ভাষণ-এর সমাপ্তি টানছি এবং সংশ্লিষ্ট দাবির অধীনে প্রস্তাবিত ব্যয় অনুমোদনের জন্য এই সভার মাননীয় সদস্যদের সহযোগিতা কামনা করছি।

## DEMAND No. 74

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 44,64,30,000 be granted for expenditure under Demand No. 74, Major Heads : "2852—Industries (Closed and Sick Industries), 4858—Capital Outlay on Engineering Industries (Closed and Sick Industries), 4860—Capital Outlay on Consumer Industries (Closed and Sick Industries), 4875—Capital Outlay on Other Industries (Closed and Sick Industries), 6858—Loans for Engineering Industries (Closed and Sick Industries) and 6860—Loans for Consumer Industries (Closed and Sick Industries)", during the next financial year.

(This is inclusive of a total sum of Rs. 14,88,00,000 already voted on account)

(Printed Budget Speech of Shri Mrinal Banerjee on Demand No. 74 laid on the Table was taken as read.)

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ৭৪ নং দাবির অধীনে "২৮৫২—শিল্প সমূহ (বন্ধ ও রুগ্ন শিল্প সমূহ) "৪৮৫৮—ইঞ্জিনিয়ারিং শিল্পসমূহে মূলধন বিনিযোগ (বন্ধ ও রুগ্ন শিল্প সমূহ)", "৪৮৬০—ভোগ্যপণ্য শিল্পসমূহে মূলধন বিনিয়োগ (বন্ধ ও রুগ্ন শিল্প সমূহ)", '২৪৮৭৫—অন্যান্য শিল্পে মূলধন বিনিয়োগ (বন্ধ ও রুগ্ন শিল্প সমূহ) "৬৮৫৮—ইঞ্জিনিয়ারিং শিল্প সমূহকে ঋণ (বন্ধ ও রুগ্ন শিল্পসমূহ)" ও "৬৮৬০—ভোগ্যপণ্য শিল্পসমূহকে ঋণ (বন্ধ ও রুগ্ন শিল্প সমূহ)"—এই মুখ্য খাতগুলির ব্যয় নির্বাহের জন্য ৪৪,৬৪,৩০,০০০ (চুয়াল্লিশ কোটি চৌষট্টি লক্ষ ত্রিশ হাজার) টাকা মঞ্জুর করা হউক। ইতিমধ্যে ২৪,৮৮,০০,০০০ (চৌদ্দ কোটি আটাশি লক্ষ) টাকা উক্ত অর্থাঙ্কের মধ্যে ধরা হয়েছে।

আমি এই প্রস্তাব উত্থাপন করে উল্লেখ করতে চাই যে, শিল্প পুনর্গঠন দপ্তরের কর্মকান্ড রাজ্য সরকারের শিল্পনীতিরই অনুসারী। সরকারি ও বেসরকারি উভয় ক্ষেত্রেই যে সমস্ত শিল্প রুগ্ন অথবা বন্ধ আছে সেগুলির পুনরুজ্জীবন এবং পুনর্গঠনই এই নীতির মৌলিক লক্ষ্য। বর্তমান পরিচালন ব্যবস্থাকে আরও সুসংহত করে কিংবা নতুন উদ্যোক্তার মাধ্যমে এই সংস্থাগুলিকে সচল করার লক্ষ্যে রাজ্য সরকারের নিরন্তর প্রচেষ্টা অব্যাহত রয়েছে।

বর্তমানে শিল্প পুনর্গঠন দপ্তরের প্রশাসনিক নিয়ন্ত্রণে মোট ১৩টি শিল্প সংস্থা রয়েছে। এগুলি হল (১) ন্যাশনাল আয়রণ অ্যান্ড স্টিল কোম্পানি (১৯৮৪) লিঃ, (২) ব্রিটানিয়া ইঞ্জিনিয়ারিং কোম্পানি লিঃ, (৩) নিও পাইপস অ্যান্ড টিউবস কোম্পানি লিমিটেড, (৪) কার্টার পুলার ইঞ্জিনিয়ারিং কোম্পানি লিমিটেড, (৫) এঞ্জেল ইন্ডিয়া মেশনস অ্যান্ড টুলস (১৯৮৭) লিমিটেড, (৬) আন্ডারটেকিং অফ দি অ্যাপেলো জিপার কোম্পানি প্রাইভেট লিমিটেড,

(৭) ওয়েস্ট বেঙ্গল অ্যাগ্রো টেক্সটাইল কর্পোরেশন লিমিটেড, (৮) কৃষ্ণা সিলিকেট অ্যান্ড গ্লাস ওয়ার্কস (১৯৮৭) লিমিটেড, (৯) আন্ডারটেকিং অফ লিলি বিস্কুট কোম্পানি প্রাইভেট লিঃ, (১০) ইন্ডিয়া বেল্টিং অ্যান্ড কটন মিলস লিমিটেড, (১১) আই. পি. পি. লিমিটেড, (১২) ওয়েস্ট বেঙ্গল প্লাইউড অ্যান্ড অ্যালায়েড প্রোডাক্টস লিমিটেড, (১৩) আন্ডারটেকিং অফ দি দার্জিলিং রোপওয়ে কোম্পানি লিমিটেড (বিভাগীয় সংস্থা)। এই সংস্থাগুলিতে সর্বসাকুল্যে ৬,০০০ কর্মী নিযুক্ত রয়েছে। এছাড়া ম্যাকিনটোস বার্ণ কোম্পানির মতো একটি খ্যাতিমান নির্মাণ সংস্থারও প্রশাসনিক কর্তৃত্ব রাজ্য সরকারের হাতে রয়েছে। মাননীয় মহাশয়, বর্তমানে এই সংস্থাগুলির মূল সমস্যা হল—মূলধনের অপ্রতুলতা ও অপ্রচলিত প্রযুক্তি। এছাড়া উৎপাদিত সামগ্রীর সুবিন্যস্ত বাজারের অভাব ছাড়াও আরও কিছু ঘাটতি রয়েছে। এই পরিস্থিতির উপর দাঁড়িয়ে, সংস্থাগুলির সামগ্রিক বিকাশের অভীষ্ট লক্ষ্যে পৌছতে রাজ্য সরকার কিছু স্বল্প, মধ্য ও দীর্ঘমেয়াদী কর্মসূচী গ্রহণ করেছেন।

সীমাবদ্ধ সম্পদের মধ্যেও এই সংস্থাগুলি সচল রাখতে রাজ্য সরকার প্রয়োজনীয় আর্থিক সাহায্য অব্যাহত রেখেছেন। এই রাষ্ট্রায়ত্ত সংস্থাগুলির উৎকর্ষ বিধানের লক্ষ্যে এ যাবদ যে ব্যবস্থা সমূহ গৃহীত হয়েছে তা হল—

(১) পরিচালন পর্ষদগুলি পুনর্গঠিত হয়েছে। বর্তমানে এই পর্যদগুলি অভিজ্ঞ পেশাদার, সফল প্রযুক্তিবিদ্ এবং অন্যান্য ক্ষেত্রে অভিজ্ঞতাসম্পন্ন ব্যক্তিদের নিয়ে গঠিত।

(২) কারখানা পরিচালনার ক্ষেত্রে পেশাদারিত্ব সুনিশ্চিত করার প্রয়াসে কয়েকটি সংস্থার "ম্যানেজিং ডিরেক্টর" পদে পেশাদার ব্যক্তিদের নিয়োগ করা হয়েছে।

(৩) 'অপ্রচলিত প্রযুক্তি'-র পরিবর্তে আধুনিক প্রযুক্তি প্রবর্তন করার দিকটিও সবিশেষ গুরুত্ব সহকারে বিবেচিত হচ্ছে।

(৪) এই সংস্থাগুলিতে উৎপাদিত সামগ্রীর বাজার সুসংহত ও সুবিন্যস্ত করার প্রয়াস অব্যাহত রয়েছে এবং অগ্রগতি প্রতিনিয়ত মূল্যায়ন করা হচ্ছে।

৩। মহাশয়, মাননীয় সদস্যগণ জেনে খুশি হবেন যে, আমাদের গৃহীত পদক্ষেপগুলির ইতিবাচক প্রভাব ইতিমধ্যেই লক্ষ্য করা যাচ্ছে। আমার নিশ্চিত বিশ্বাস সকলের মিলিত প্রচেষ্টায় অর্জিত সাফল্যগুলি আমরা আগামী দিনে আরও সংহত করতে সক্ষম হবে।

৪। মহাশয়, ১৯৭২ সালের পশ্চিমবঙ্গ ত্রাণ উদ্যোগ (বিশেষ বিধানাবলী) আইনের ধারানুসারে বিভিন্ন রুগ্ন শিল্পসংস্থাকে সুরক্ষিত করার প্রয়াসে রাজ্য সরকার প্রয়োজনীয় সহায়তা প্রদান করছেন। উদ্দেশ্য এই সংস্থাগুলিকে পুনরুজ্জীবিত করা। ১৯৯৬ সালে এরকম ২৯টি শিল্পসংস্থাকে 'ত্রাণ উদ্যোগ' হিসাবে ঘোষণার মাধ্যমে প্রয়োজনীয় সাহায্য প্রদান করা হয়েছে। এর ফলে ঐ কারখানাগুলির পুনরুজ্জীবনের অভীষ্ট লক্ষ্য অর্জন ব্যতিরেকেও ২৮,৩৫৪ জন শ্রমিকের কর্মসংস্থানের নিরাপত্তা সুনিশ্চিত করা হয়েছে।

৫। মহাশয়, উল্লেখিত কর্মকান্ড ছাড়াও শিল্প ও আর্থিক পুনর্গঠন পর্ষদ (বি. আই. এফ. আর.)-এ পাঠানো সরকারি ও বেসরকারি শিল্পসংস্থাগুলির পুনরুজ্জীবনের ক্ষেত্রেও রাজ্য সরকারের নিরলস প্রয়াস অব্যাহত রয়েছে। বস্তুতপক্ষে, শিল্পপুনর্গঠন দপ্তর এই সংস্থাগুলির পুনরুজ্জীবন ও পুনর্গঠনের ক্ষেত্রে কেন্দ্রীয় সরকার ও বি. আই. এফ. আর.-এর মধ্যে সংযোগকারির ভূমিকা পালন করেন। রাজ্য সরকার উদ্ভাবিত নীতি অনুসারে বিভিন্ন প্রকারের ছাড় ও সাহায্য এই সংস্থাগুলি পেয়ে থাকেন। পাওনা বকেয়া বিক্রয়করকে মেয়াদি ঋণে রূপান্তর ঘটানো উল্লেখিত রেহাই-এর অন্তর্ভুক্ত।

মহাশয়, শিল্প ও আর্থিক পুনর্গঠন পর্ষদ অনুমোদিত প্রকল্প দ্রুত রূপায়ণের মাধ্যমে সংশ্লিষ্ট শিল্পসংস্থাগুলিকে পুনরায় সচল করা ও তাদের বাণিজ্যিক সফলতা সুনিশ্চিতকরণ রাজ্য সরকারের প্রধান উদ্দেশ্য। এই প্রসঙ্গে আমি উল্লেখ করতে চাই যে ১৯৯৬ সালের ৩১শে ডিসেম্বর পর্যন্ত বি আই. এফ. আর. অনুমোদিত প্রকল্পের আওতাভুক্ত এরকম ২২টি শিল্পসংস্থার ক্ষেত্রে পাওনা বিক্রয়কর রেহাই-এর সুযোগ প্রদান করা হয়েছে।

৬। মহাশয়, শিল্পপুনর্গঠন দপ্তর আরও একটি গুরুত্বপূর্ণ দায়িত্ব পালন করেন। উপযুক্ত উদ্যোগী চিহ্নিতকরণের মাধ্যমে আদালতের আদেশে দেওলিয়া হয়ে যাওয়া কোম্পানির সম্পত্তি নিলামকালীন তা খরিদ করিয়ে পুনরায় সচল করানোর মতো একটি জটিল কাজ এই দপ্তরের অন্যতম গুরুত্বপূর্ণ কর্মসূচী। সংশ্লিষ্ট সংস্থাগুলি যাতে যথার্থভাবে পুনর্গঠিত হয় এবং কারখানার শ্রমিকদের স্বার্থ সুরক্ষিত হয় তা নিশ্চিত করাই এক্ষেত্রে রাজ্য সরকারের গৃহীত নীতির মৌলভিত্তি।

প্রসঙ্গত, উল্লেখ্য যে, ভারত ইলেক্ট্রিক্যালস্ লিমিটেড ও ন্যাশনাল ট্যানারির ক্ষেত্রে প্রযুক্ত পদক্ষেপ রাজ্য সরকার অব্যাহত রাখবেন। এ ছাড়া কারখানার শ্রমিকদের দিয়ে সমবায় গঠনের মাধ্যমে কারখানার উৎপাদন অব্যাহত রাখা তথা কারখানা চালু রাখার ক্ষেত্রেও রাজ্য সরকার সক্রিয় সাহায্য ও উৎসাহ প্রদান করেন। অ্যালুমিনিয়াম কেবল্‌স্ অ্যান্ড কন্ডাক্টরস লিমিটেডের ক্ষেত্রে এই নীতি প্রয়োগ করা হয়েছে। বর্তমানে ঐ কারখানাটি শ্রমিক সমবায় দ্বারা পরিচালিত।

৭। মহাশয়, শিল্পে রুগ্নতার প্রাক লক্ষণগুলি চিহ্নিতকরণের প্রক্রিয়া উদ্ভাবনের প্রশ্নে রাজ্য সরকার গভীরভাবে চিন্তাভাবনা করছেন। এটা পুনরায় উল্লেখের দাবি রাখে না যে, সম্ভবত শিল্পে রুগ্নতার প্রাথমিক লক্ষণগুলি নির্দিষ্টকরণ করা সম্ভব হলে, এই বহুমুখী সমস্যার সমাধান অনেক সহজ হবে।

মহাশয়, শিল্প পুনর্গঠন দপ্তর তার অগ্রাধিকারের ক্ষেত্র চিহ্নিতকরণের প্রক্রিয়া অব্যাহত রেখেছেন এবং বর্তমান পরিস্থিতির বাস্তব মূল্যায়নের ভিত্তিকেই তার লক্ষ্য নির্দিষ্ট করেছেন। আমার দৃঢ়. বিশ্বাস সংশ্লিষ্ট সকলের মিলিত প্রচেষ্টা ও কঠোর পরিশ্রম আমাদের লক্ষ্য অর্জনে সহায়ক হবে। কিন্তু উত্তরণপর্বে এই সংস্থাগুলির সম্পদ নিতান্তই প্রয়োজন, কারণ আগামী দিনে এগুলিকে স্বয়ম্ভর করে তোলাই আমাদের মৌলিক লক্ষ্য। এই কর্মধারার সফল

রূপায়ণের জন্য শিল্পপুনর্গঠন দপ্তর বাজেটে প্ল্যান ও নন-প্ল্যান উভয় খাতেই মূলধনী বিনিয়োগ ও কার্যকর মূলধনের জন্য উপযুক্ত বরাদ্দের দাবি করেছে।

মহাশয়, এই বলে আমি ১৯৯৭-৯৮ সালে এই রাজ্যের বন্ধ ও রুগ্ন শিল্পসংস্থাগুলির পুনরুজ্জীবন ও পুনর্বাসনের উদ্দেশ্যে যে ব্যয়বরাদ্দের দাবির জন্য প্রস্তাব করেছি, তা মঞ্জুর করার আবেদন জানাচ্ছি।

## DEMAND No. 75

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 57,03,00,000 be granted for expenditure under Demand No. 75, Major Head : "2852—Industries (Excluding Public Undertakings and Closed and Sick Industries and food & Beverages)", during the next financial year.

(This is inclusive of a total sum of Rs. 19,00,00,000 already voted on account)

(Budget Speech of Shri Bidyut Ganguly on Demand No. 75 laid on the Table was published along with Budget speech on Demand No. 24.)

## DEMAND No. 76

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 2,03,10,000 be granted for expenditure under Demand No. 76, Major Head : "2853—Non-Ferrous Mining and Metallurgical Industries", during the next financial year.

(This is inclusive of a total sum of Rs. 68,00,000 already voted on account)

(Budget Speech of Shri Bidyut Ganguly on Demand No. 76 laid on the Table was published along with Budget speech on Demand No. 24.)

## DEMAND No. 77

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 1,55,00,000 be granted for expenditure under Demand No. 77, Major Head : "3051—Ports and Lighthouses", during the next financial year.

(This is inclusive of a total sum of Rs. 52,00,000 already voted on account)

(Printed Speech of Shri Subhas Chakraborty on Demand No. 77 laid on the Table was published along with Demand No. 12.)

## DEMAND No. 78

**Dr. Asim Kumar Dasgupta** : Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 42,70,000 be granted for expenditure under Demand No. 78, Major Head : "3053—Civil Aviation", during the next financial year.

(This is inclusive of a total sum of Rs. 14,00,000 already voted on account)

(Printed Budget Speech of Shri Subhas Chakraborty on Demand No. 78 laid on the Table was published along with Demand No. 12.)

## DEMAND No. 79

**Dr. Asim Kumar Dasgupta** : Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 2,97,23,52,000 be granted for expenditure under Demand No. 79, Major Head : "3054—Roads and Bridges and 5054—Capital Outlay on Roads and Bridges", during the next financial year.

(This is inclusive of a total sum of Rs. 99,42,00,000 already voted on account)

(Printed Budget Speech of Shri Kshiti Goswami on Demand No. 79 laid on the Table was published along with Demand No. 25.)

## DEMAND No. 80

**Dr. Asim Kumar Dasgupta** : Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 1,81,53,69,000 be granted for expenditure under Demand No. 80, Major Heads : "3055—Road Transport, 3056—Inland Water Transport, 5055—Capital Outlay on Road Transport, 5056—Capital Outlay on Inland Water Transport and 7055—Loans for Road Transport", during the next financial year.

(This is inclusive of a total sum of Rs. 60,50,00,000 already voted on account)

(Printed Budget Speech of Shri Subhas Chakraborty on Demand No. 80 laid on the Table was published along with Demand No. 12.)

## DEMAND No. 81

**Dr. Asim Kumar Dasgupta** : Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 24,47,00,000 be granted for

expenditure under Demand No. 81, Major Head : "7075—Loans for Other Transport Services", during the next financial year.

(This is inclusive of a total sum of Rs. 8,16,00,000 already voted on account)

(Printed Budget Speech of Shri Subhas Chakraborty on Deamnd No. 81 laid on the Table was published along with Demand No. 12.)

## DEMAND No. 82

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 5,27,000 be granted for expenditure under Demand No. 82, Major Head : "3425—Other Scientific Research", during the next financial year.

(This is inclusive of a total sum of Rs. 2,00,000 already voted on account)

(Printed Budget Speech of Shri Manabendra Mukherjee on Demand Nos. 89 & 82 laid on the Table was taken as read.)

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

রাজ্যপালের সুপারিশক্রমে, আমি প্রস্তাব করতে চাই যে, ৮৯ নং দাবির অন্তর্গত মুখ্যখাত, "২২১৫—জল সরবরাহ ও অনাময় (বায়ু ও জলদূষণ রোধ)" বাবদ ১৯৯৭-৯৮ সালের ব্যয় নির্বাহের জন্য মোট ২৬,৫৪,০০,০০০ টাকা (ছাব্বিশ কোটি চুয়ান্ন লক্ষ) [ইতিপূর্বে ভোট অন অ্যাকাউন্টে ৮,৮৫,০০,০০০ টাকা (আট কোটি পঁচাশি লক্ষ)] সমেত মঞ্জুর করা হোক।

বর্তমান পরিবেশ সংক্রান্ত সমস্যা যেগুলি পশ্চিমবঙ্গে অনুভূত হচ্ছে সেগুলি মূলত শহরাঞ্চলেই কেন্দ্রীভূত। ভারতের অবশিষ্ট অধিকাংশ রাজ্যের সমস্যাও অনুরূপ-পরিবেশ নিয়ন্ত্রণ পদ্ধতিটাই পরিবর্তনের সম্মুখীন। পশ্চিমবঙ্গ সরকার পরিবেশ এবং প্রাকৃতিক সম্পদের সংরক্ষণ জনিত সমস্যাগুলি সম্বন্ধে গভীরভাবে উদ্বিগ্ন। পরিবেশের সংরক্ষণ ও দূষণের নিয়ন্ত্রণের জন্য আইনের অভাব নেই। কিন্তু ইতিহাসগতভাবে এদের প্রয়োগ ছিল অপ্রতুল এবং শিল্প প্রতিষ্ঠান ও অন্যান্য বড় দূষণকারিদের সেগুলি মেনে চলবার ইচ্ছাও ছিল সীমাবদ্ধ।

রাজ্য সরকার বিশ্বাস করেন যে, পরিবেশ বিষয়ক নিয়মাবলী একদিকে যেমন কঠোর কিন্তু ন্যায্যভাবে প্রযুক্ত হবে অপরদিকে তেমনি সরকারি, বেসরকারি এবং সামাজিক ক্ষেত্রে দূষণকারিদের মধ্যে আইন মান্য করার মানসিকতা জাগ্রত করে তাকে প্রতিষ্ঠিত করতে হবে। যতই ব্যাপক বা শক্তিশালী হোক না কেন একটি নিয়ন্ত্রিত পদ্ধতি সবচেয়ে ভালভাবে কাজ করতে পারে। এই পদ্ধতির কার্যকারিতা কেবলমাত্র নিয়ন্ত্রকের ভীতিপ্রদর্শনের ওপর নির্ভর করবে না, ব্যাপক জনসমাজের ঐক্যমতের ওপরেই এর পূর্ণ বিকাশ নির্ভর করবে।

রাজ্য সরকার তাই মনে করেন যে, পরিবেশ সংরক্ষণ ও পরিচালনের দায়িত্ব কেবলমাত্র কোনও বিভাগের বা সরকারের নিজস্ব কর্তব্য বিষয় নয়। পরিবেশ সংক্রান্ত বিষয়ে প্রত্যেকেরই একটা দায়দায়িত্ব থেকে যায়, কারণ পরিবেশ দূষণ সকলকেই ক্ষতিগ্রস্ত করে। কেউই তার প্রভাব থেকে পরিত্রাণ পায় না, প্রত্যেকেই পরিবেশ পরিচালনের সার্থকতা বা ব্যর্থতার ফলে লাভবান বা ক্ষতিগ্রস্ত হয়। জনসচেতনতা, তথ্যের প্রচার, জানার অধিকার এবং স্বচ্ছ কাজকর্মের মাধ্যমেই জনসচেতনতা এবং সহযোগিতার ক্ষেত্র সুনিয়ন্ত্রিত হয়।

মাননীয় সদস্যগণ সকলেই রাজ্য সরকারের গৃহীত রাজ্যে দ্রুত শিল্পোন্নয়ন কার্যক্রম সম্পর্কে সম্পূর্ণ অবগত আছেন। বর্তমান অভাব অসুবিধা এবং ইতিমধ্যেই আমাদের প্রকৃতিক ও প্রতিষ্ঠিত পরিবেশের যে ক্ষতি হয়ে গেছে তার উপর দাঁড়িয়ে একথা বলা যায় যে, বর্ধমান শিল্পায়ন হয়ত বর্তমান পরিবেশের মানকে আরও ক্ষতিগ্রস্ত করবে। যাহোক, এটা শিল্পোন্নয়ন এবং অর্থনৈতিক উন্নয়নকে শ্লথ করার প্রশ্ন নয় ; কিন্তু দেখতে হবে, সর্বস্তরেই নীতিনির্ধারণ পদ্ধতিতে পরিবেশ সম্পর্কে বিবেচনা কতখানি করা হয়েছে। সকল উন্নয়ন কার্যক্রমের পরিবেশের সম্পর্কে বিবেচনা কতখানি করা হয়েছে। সকল উন্নয়ন কার্যক্রমের পরিবেশগত প্রভাবের মূল্যায়ন, প্রতিকূল পরিবেশের সঙ্গে এঁটে ওঠার জন্য এবং অনুকূল পরিবেশের উন্নতির জন্য পরিবেশ পরিচালন প্রকল্প প্রস্তুত করাই রাজ্য সরকারের নীতি হওয়া উচিত এবং হয়েছে। রাজ্য সরকার এই বিষয়ে জ্ঞাত যে, একটি নির্দিষ্ট পর্যায়ের পর উন্নয়ন ও পরিবেশের মধ্যে কোনও বিরোধ থাকা উচিত নয় ; প্রকৃতপক্ষে সকল ক্ষেত্রের সমর্থন ও সহযোগিতার মাধ্যমে উন্নয়ন এবং পরিবেশ বিষয়ক কর্মসূচির মধ্যে অর্থপূর্ণ এবং সচেতনভাবে মেলবন্ধন সম্ভব। রাজ্যের বর্তমান শিল্পবৃদ্ধি ও পরিকাঠামোর লভ্যতা, বর্তমান শিল্পে ক্রমোন্নত কারিগরি কৌশল প্রয়োগ, পরিবেশ সহায়ক নতুন শিল্পকর্ম প্রণালী, দূষণ নিয়ন্ত্রণ ও প্রতিরোধক ব্যবস্থাপনা প্রভৃতিকে সমগ্র পদ্ধতির অঙ্গ হিসাবে দেখা উচিত।

মাননীয় অধ্যক্ষ মহোদয়, আসন্ন নবম পঞ্চবার্ষিকী পরিকল্পনাকালীন কার্যক্রমের অঙ্গ হিসাবে আমার বিভাগ নিম্নলিখিত বিষয়গুলিকে গুরুত্ব আরোপের জন্য সনাক্ত করেছে, বর্তমান ১৯৯৭-৯৮ সাল থেকেই এর কাজ শুরু হবে। বিষয়গুলি হল ঃ

- নিয়মানুগ ও বৈজ্ঞানিক ভিত্তিতে রাজ্যের ভবিষ্যৎ পরিবেশ পরিকল্পনার অগ্রাধিকারের ক্ষেত্রগুলি সনাক্তকরণে জন্য রাজ্যব্যাপী পরিবেশগত অবস্থার একটি প্রতিবেদন তৈরি করা। এতে করে ইতিমধ্যে আমরা যা হারিয়ে বসেছি তার কিছুটা হয়ত পুনরুদ্ধার করা যাবে এবং বড় বড় প্রভাবাধীন অঞ্চল চিহ্নিত করা যাবে যাদের উত্তরোত্তর উন্নয়ন এবং নজরদারির প্রয়োজন। এই ধরনের অনুশীলন এর আগে আর হয়নি, এবং এর প্রকৃতিগত কারণে এটি একটি দীর্ঘকালীন প্রক্রিয়া। কিন্তু এটি এবছর থেকে শুরু করার সিদ্ধান্ত গ্রহণ করা হয়েছে যাতে করে আমরা সুন্দরতর পরিবেশ ও রাজ্যের প্রাকৃতিক সম্পদের সংরক্ষণের লক্ষ্যে অবিলম্বে প্রগতিমূলক পদক্ষেপ গ্রহণ করতে পারি।

- সমাজের সমস্ত স্তরে বর্তমান পরিবেশ সচেতনতা কর্মসূচীর গুরুত্ব আরোপ ও প্রসারের লক্ষ্যে সমস্ত মাধ্যম ও মঞ্চ দ্বারা উপযুক্ত প্রচারকরণ, যাতে করে এই পদ্ধতির মাধ্যমে পরিবেশ সংরক্ষণ ও দূষণ নিয়ন্ত্রণের চাহিদা, নিয়মমাফিক কর্তৃপক্ষ ও গোষ্ঠীগত চাপ বৃদ্ধির

দ্বারা স্থানীয় পর্যায়ে নিয়ন্ত্রণ কার্যকরী করার ইচ্ছা, এবং সামাজিক শক্তি হিসাবে অপরিবর্তনীয় সম্পদের ক্ষতিকে ন্যূনতম পর্যায়ে নিয়ে যাবার সংস্থান করা যায়। এই উদ্দেশ্যে ছাত্র ও যুবসংগঠন, স্কুল-কলেজ, সম্প্রদায়ভিত্তিক সংস্থা, নাগরিক সমিতি, প্রভৃতি সংগঠনগুলিকে একত্রিত করে ব্যাপকভাবে অংশগ্রহণের একটি পরিকল্পনা গ্রহণ করার অভিপ্রায় আছে। পঞ্চায়েত, মিউনিসিপ্যালিটি, পুলিশ প্রভৃতি আইনানুগ কর্তৃপক্ষগুলি তাদের নির্দিষ্ট নিয়মকানুন কার্যায়িত করবে যাতে এই জাতীয় সচেতনতা ও অংশগ্রহণের কর্মসূচী শক্তিশালী হয়।

- এই উদ্দেশ্যে আমার বিভাগের অভিপ্রায় হল পশ্চিমবঙ্গ দূষণ নিয়ন্ত্রণ পর্ষদের কাজকর্মকে যতটা সম্ভব বিকেন্দ্রীভূত করা ; যাতে করে গাড়ির ধোঁয়া নির্গমন, শব্দ এবং পৌর অব্যবস্থাজনিত দূষণ সমস্যার রাস্তাস্তরে নিয়ন্ত্রণ উন্নততর হয়। যেহেতু আইনের পথ সময় সাপেক্ষ এবং স্থানাভাবে অবরুদ্ধ, তাই স্থানীয়স্তরে সনাক্ত করে উপশম করাই হবে স্বল্পকালীন ক্ষেত্রে উন্নততর পরিবেশের স্বার্থে সর্বাপেক্ষা কার্যকর পন্থা।

- পরিবেশ বিজ্ঞানের সমস্ত অঞ্চলটাই দ্রুত বৃদ্ধিশীল হবার জন্য, আমার বিভাগ মনে করে যে, এর কার্যকলাপের মধ্যে কিছু নির্বাচিত গবেষণামূলক কর্মসূচী অন্তর্ভুক্ত করা উচিত। শিক্ষা ও কারিগরি প্রতিষ্ঠানগুলিতে যে সমস্ত গবেষণামূলক কার্যকলাপকে উৎসাহ দেওয়া হয় সেগুলি সহ এই কর্মসূচী বিভাগীয় কাজকর্মে নিয়ন্ত্রণ, নির্দেশ ও নীতিনির্ধারণকে শক্তিশালী করবে। এইভাবে অগ্রসর হলে আমাদের নীতিগত সিদ্ধান্ত, কার্যক্রম এবং বাস্তবক্ষেত্রে প্রয়োগের গুণমান বৃদ্ধি প্রাপ্ত হবে।

- বায়ু ও শব্দদূষণ নিয়ন্ত্রণ, শহরাঞ্চলের পরিবেশ উন্নয়নের কর্মসূচী, উপকূল অঞ্চল পরিচালন পরিকল্পনা, জীববৈচিত্র্য সংরক্ষণ, জলভূমি ও জলাজমির সংরক্ষণ ও উন্নয়নরূপে নির্বাচিত কর্মসূচী এই বছর এবং নবম পরিকল্পনায় অগ্রাধিকার প্রাপ্ত কর্মসূচির অন্যতম।

মাননীয় সভ্যবৃন্দের স্মরণে থাকতে পারে যে, বিগত উৎসবের মরশুমে রাজ্যের শব্দ দূষণরোধে আমরা বিশেষ প্রচেষ্টা অবলম্বন করেছি। এই কর্মসূচিটি জনগণ খুব উৎসাহের সঙ্গে গ্রহণ করেছেন, যদিও এটি কয়েকটি নির্দিষ্ট অঞ্চলে রূপায়িত করা গেছে। এই প্রচেষ্টা চালিয়ে যাবার জন্য আমাদের প্রচেষ্টা মুখ্যত নির্ভর করে বর্তমান ও ভবিষ্যতের সরকারি সম্পদের উপর, এবং ব্যাপক গণ-সমর্থনের উপর। কেবলমাত্র এই গণসমর্থনই আইন লঙ্ঘন-কারিদের উপর প্রচুর চাপ সৃষ্টি করতে সক্ষম। যানবাহনজনিত দূষণ নিয়ন্ত্রণের জন্য একই ধরনের কর্মসূচি গ্রহণ করা হয়েছে, কিছু সাফল্য পাওয়া গেছে, কিন্তু এখানেও আবার সমস্যা লঘু করা শুধুমাত্র গণ-কর্তৃপক্ষের একার দায়িত্ব হতে পারে না। বেশির ভাগটাই নির্ভর করে গাড়ির মালিক ও দূষণকারিদের উপর। আগামী দিনেও আমরা বায়ু ও শব্দদূষণ নিয়ন্ত্রণের প্রচেষ্টা চালিয়ে যাব।

এটা জানা কথা যে, বিশাল সংখ্যক বিচার বিভাগীয় সিদ্ধান্ত, জন-সাধারণের মধ্যে প্রবল উত্তেজনা ও বিতর্কের সৃষ্টি করেছে। বর্তমান অবস্থাটি নিম্নে বর্ণিত হল ঃ

- চিহ্নিত ২৫৪টি বৃহৎ ও মাঝারি কারখানার মধ্যে ১৯৪টি কারখানা বায়ু ও জলদূষণ নিয়ন্ত্রণ ব্যবস্থা গ্রহণ করেছে।

● বর্তমানে ১৮টি বৃহৎ ও মাঝারি কারখানা দূষণ নিয়ন্ত্রণ-ব্যবস্থা গ্রহণ না করার জন্য বন্ধ রয়েছে। ৪২টি শিল্প দূষণ নিয়ন্ত্রণ ব্যবস্থা গ্রহণের বিভিন্ন স্তরে রয়েছে।

● ঢালাই কারখানার অবস্থা ঃ

(ক) ৬৪টি ঢালাই কারখানা তাদের নিজস্ব কারণে বন্ধ রয়েছে।

(খ) ২৩টি কারখানা তাদের ব্যবসায়িক কার্যকলাপের পরিবর্তন ঘটিয়েছে এবং বর্তমানে তাদের চুল্লি বন্ধ রেখেছে।

(গ) ১৯১টি ঢালাই কারখানা স্থায়ী দূষণ নিয়ন্ত্রণ ব্যবস্থা স্থাপন করেছে এবং রাজ্য পর্ষদ বর্তমানে এই দূষণ নিয়ন্ত্রণ ব্যবস্থাগুলির সক্ষমতার প্রতি নজর রাখছে। ২৬টি ঢালাই কারখানা স্থায়ী দূষণ নিয়ন্ত্রক ব্যবস্থা গ্রহণের পথে ; ২৬টি ঢালাই কারখানা মহামান্য সুপ্রিমকোর্টের নির্দেশ অনুসারে স্থায়ী দূষণ প্রতিরোধক ব্যবস্থা গ্রহণ না করার জন্য বন্ধ রয়েছে।

● চামড়ার কারখানা ঃ

মহামান্য সুপ্রিম কোর্ট নির্দেশ দিয়েছেন যে, কলকাতার পূর্বপ্রান্তে অবস্থিত সমস্ত চামড়ার কারখানাগুলিকে ১৯৯৭ সালের ২৮শে ফেব্রুয়ারির মধ্যে দূষণজনিত জরিমানা এবং জমির দাম জমা দিতে হবে, না হলে সেইগুলিকে ১৯৯৭ সালের ১৫ই মার্চের মধ্যে বন্ধ করে দিতে হবে। এ ছাড়াও কোনও চামড়ার কারখানাই তাদের বর্তমান জায়গায় ১৯৯৭ সালের ৩০ সেপ্টেম্বরের পরে কাজ চালাতে পারবে না।

● প্রয়োজনীয় দূষণ নিয়ন্ত্রণ পদ্ধতি স্থাপনের সম্মতি সুনিশ্চিত করার জন্য রাজ্য পর্ষদ ৩০টি অবাধ্য কারখানার উপর ব্যাঙ্কের প্রত্যাভূতি আরোপ করেছেন।

● আংশিক দূষণ নিয়ন্ত্রণ ব্যবস্থা না থাকার জন্য রাজ্য পর্ষদ ১৫টি কারখানাকে বন্ধের নির্দেশ জারি করেছে।

● মহামান্য কলকাতা হাইকোর্টের পরিবেশ বেঞ্চও দূষণ নিয়ন্ত্রক ব্যবস্থা না করার জন্য ৭টি কারখানা বন্ধের নির্দেশ জারি করেছেন।

এ ছাড়াও রাজ্য পর্ষদ মহামান্য হাইকোর্টের কাছে পরিবেশ দূষণজনিত কারণে ১,৭০০টি কারখানা সম্পর্কে বিবরণ জমা দিয়েছে (যার শুনানি বাকি রয়েছে)।

রাজ্য সরকারের সীমিত আর্থিক উৎসের দরুণ প্রবল প্রচেষ্টা চালানো হচ্ছে সরাসরি এবং জাতীয় পথ ধরে বহির্দেশীয় সাহায্য পাবার জন্য। এ প্রসঙ্গে অবশ্য উল্লেখ করতে হয়, OECF-এর সাহায্য প্রাপ্ত শিল্প দূষণ নিয়ন্ত্রক কার্যক্রম, ব্রিটিশ ODA সাহায্য প্রাপ্ত কলকাতা পরিবেশ পরিচালন কৌশল ও কর্ম পরিকল্পনা এবং USAID সাহায্য প্রাপ্ত আসানসোল-

দুর্গাপুর ঝুঁকি পরিচালন পরিকল্পনা। বর্তমানে পশ্চিমবঙ্গে শহুরে পরিবেশ কার্যক্রম নিয়ে বিশ্বব্যাঙ্কের সঙ্গে, হাওড়া শহরের পরিবেশের জন্য ধারণ ক্ষমতা গঠনের উদ্দেশ্যে সহায়তা লাভের জন্য হল্যান্ডের সঙ্গে, সামাজিক স্তরে পরিবেশগত পরিকল্পনার জন্য UNICEF-এর সঙ্গে এবং ক্ষুদ্রশিল্পে সহায়তার জন্য কানাডার সঙ্গে আলোচনা চলছে।

এই রাজ্যে সুষ্ঠু পরিবেশ পরিকল্পনা এবং পরিচালনার ভবিষ্যতের অনেকটাই নির্ভর করছে পরিবেশ বিভাগ এবং পশ্চিমবঙ্গ দুষণনিয়ন্ত্রণ পর্ষদের শক্তিবৃদ্ধির ওপরে। এই দুটো প্রধান সংস্থার ওপরেই নির্ভর করবে সরকারের নেতৃত্বগ্রহণ, তত্ত্বাবধান এবং সমন্বয় সাধন। বিগত এক বছরে এই দুটো সংস্থাকে শক্তিশালী করবার জন্য রাজ্য সরকারের পক্ষে বেশ কিছু সংখ্যক বৈজ্ঞানিক ও কারিগরি প্রকৃতির পদ অনুমোদন করা সম্ভব হয়েছে। দূষণ নিয়ন্ত্রণ এবং পরিবেশ সংরক্ষণের গুরুত্বের প্রতি রাজ্য সরকারের বর্ধিত স্বীকৃতিদানের জন্যই এটা সম্ভব হয়েছে। যাহোক, এই দুটো সংস্থার শক্তিবৃদ্ধি কোন সীমাহীন কাজ হতে পারে না, যেহেতু বিভাগ এবং পর্ষদ উভয়েরই যুক্তভাবে, পেশাদায়িত্ব নিয়ে এবং দক্ষতার সঙ্গে পথ চলা দরকার যাতে করে কার্যক্ষেত্রে কোনও প্রভাব রাখা যায়। জন-উৎসাহ ও সমবায় সৃষ্টি করা, দায়বদ্ধ প্রশাসনিক পদ্ধতি সৃষ্টি করা এবং বর্তমান ও সম্ভাব্য দূষণকারি দ্বারা আইনকানুনের স্বতঃপ্রবৃত্ত এবং সর্বসম্মত পালনের ওপরই সরকার তাই ক্রমাগত গুরুত্ব আরোপ করে চলেছেন। নানান সরকারি বিভাগ এবং প্রতিনিধি যারা উন্নয়নশীল প্রকল্পে উৎসাহ দান এবং রূপায়ণ করেন তাদের উচিত কার্যবিধি মেনে চলা ; এই কার্যবিধি অভিপ্রেত বৃহৎ প্রকল্পকে বিশেষত যদি সে প্রকল্প কোনও অরক্ষিত অঞ্চলে রূপায়িত হয়, তাহলে পরিবেশগত আগাম অনুমতিপত্র অর্জনে বাধ্য করে।

অধ্যক্ষ মহোদয়, আমি মাননীয় সদস্যদের জানাতে চাই যে, রাজ্য সরকার উন্নততর পরিবেশ পরিচালনের ওপর সমধিক গুরুত্ব আরোপ করছেন। বিগত বছরগুলির তুলনায় এবার বার্ষিক পরিকল্পনায় এই বিভাগের জন্য বরাদ্দ টাকার পরিমাণ প্রায় তিনগুণ হয়ে ১,১৩৯ লক্ষ টাকা হওয়ায় ব্যাপারটা স্পষ্ট। এই মহতি সভার পরিবেশ বিষয়ক বিষয় কমিটির পরিণত আলোচনা এই ব্যাপারে অগ্রণী ভূমিকা নিয়েছে।

মহাশয়, কাজকর্মের এই সংক্ষিপ্ত বিবরণ থেকে দেখা যাচ্ছে যে, আমরা এই রাজ্যে পরিবেশজনিত সমস্যাবলী সম্বন্ধে যথেষ্ট সচেতন এবং আমাদের সীমিত সম্পদের মধ্যেও আমরা সাধ্যমতো চেষ্টা করছি। নিঃসন্দেহে আরও অনেক কিছু করবার আছে এবং আমরা তা সম্পন্ন করতে চেষ্টার ত্রুটি রাখব না।

মহাশয়, এই কথা বলে আমি প্রস্তাব পেশ করছি যে, ১৯৯৭-৯৮ সালের ব্যয় নির্বাহের জন্য ৮৯ নং দাবির অন্তর্গত মুখ্যখাত "২২১৫—জল সরবরাহ ও অনাময় (বায়ু ও দূষণ রোধ)" খাতে মোট ২৬,৫৪,০০,০০০ টাকা (ছাব্বিশ কোটি চুয়ান্ন লক্ষ) [ইতিপূর্বে ভোট অন অ্যাকাউন্টে গৃহীত ৮৮৫০০০০ টাকা (আট কোটি পঁচাশি লক্ষ) সমেত] মঞ্জুর করা হোক।

## ৮২ নং দাবি

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

রাজ্যপালের সুপারিশক্রমে, আমি প্রস্তাব করতে চাই যে, ৮২ নং দাবির অন্তর্গত মুখ্যখাত, "৩৪২৫—অন্যান্য বৈজ্ঞানিক গবেষণা" বাবদ ১৯৯৭-৯৮ সালের ব্যয় নির্বাহের জন্য মোট ৫২৭০০০ টাকা (পাঁচ লক্ষ সাতাশ হাজার) [ইতিপূর্বে ভোট অন অ্যাকাউন্টে ২০০০০০ টাকা (দুই লক্ষ) সমেত] মঞ্জুর করা হোক।

২) উন্নয়নমূলক প্রকল্পগুলির অনুমোদন ও রূপায়ণের পূর্বে সেগুলি পরিবেশগতভাবে কতটা প্রভাব ফেলবে তা নির্ণয় করার জন্য প্রায়োগিক কুশলতাসম্পন্ন ন্যূনতম কর্মিবর্গের প্রয়োজন দেখা দিয়েছে, যারা এইসব প্রকল্পের সঙ্গে জড়িত পরিবেশ সংক্রান্ত সমস্যার প্রাথমিক মূল্যায়ন করবেন, পোষক বিভাগগুলির সঙ্গে সংযোগ বজায় রেখে কাজ করবেন ও প্রয়োজনমতো বিশেষজ্ঞের সহায়তা নেবেন এবং প্রভাবের পরিমাণ নির্ণয়ের কাজ সম্পূর্ণ করতে সাহায্য করবেন। তদনুসারে পরিবেশ বিভাগ প্রয়োগকুশল এবং সহায়ক কর্মিবর্গ নিয়ে সচিবালয় স্তরে পরিবেশগত প্রভাব নির্ণয় সেল গঠন করার জন্য একটি কর্মপ্রকল্প রচনা করেন।

৩) বর্তমান একজন জ্যেষ্ঠ পরিবেশ আধিকারিক, পরিবেশ আধিকারিক, স্টেনো-টাইপিস্ট, উচ্চবর্গীয় সহায়ক এবং একজন গ্রুপ 'ডি' কর্মচারী নিয়ে এই সেলটি গঠিত। এই পরিকাঠামো সম্প্রসারণের প্রচেষ্টা চলছে।

৪) সেলের কর্মচারিদের বেতন ও অন্যান্য খরচের জন্য এই অর্থ বরাদ্দের প্রস্তাব করা হয়েছে।

৫) তাছাড়া যেসব বেসরকারি প্রতিষ্ঠান এবং সংস্থা বিভিন্ন ধরনের বৈজ্ঞানিক গবেষণা এবং সমীক্ষার কাজে জড়িত আছেন তাদের এই খাতে অনুদান দেওয়ার জন্য ১৯৯৭-৯৮ সালের বাজেটে টাকার নমুনা বরাদ্দও রাখা হয়েছে।

৬) মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই কথাগুলি বলে আমি প্রস্তাব পেশ করছি যে, ৮২ নং দাবির অন্তর্গত মুখ্যখাত "৩৪২৫—অন্যান্য বৈজ্ঞানিক গবেষণা" বাবদ ১৯৯৭-৯৮ সালের ব্যয় নির্বাহের জন্য মোট ৫২৭০০০ টাকা (পাঁচ লক্ষ সাতাশ হাজার) [ইতিপূর্বে ভোট অন অ্যাকাউন্টে গৃহীত ২০০০০০ টাকা (দুই লক্ষ) সমেত] মঞ্জুর করা হোক।

## DEMAND No. 83

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 24,70,65,000 be granted for expenditure under Demand No. 83, Major Head : "3451—Secretariat—Economic Services", during the next financial year.

(This is inclusive of a total sum of Rs. 8,24,00,000 already voted on account)

(Printed Budget Speech of Dr. Asim Kumar Dasgupta on Demand No. 83 laid on the Table. Was taken as read.

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

রাজ্যপালের অনুমোদনক্রমে আমি ৮৩ নং ব্যয়-বরাদ্দ খাতের খরচ অনুমোদনের জন্য ২৪,৭০,৬৫,০০০.০০ (চব্বিশ কোটি সত্তর লক্ষ পঁয়ষট্টি হাজার) টাকার প্রস্তাব উত্থাপন করছি। এই ব্যয়-বরাদ্দ খাতের মধ্যে "৩৪৫১—অংশের অন্তর্গত সচিবালয়ের অর্থনৈতিক সেবামূলক খরচের হিসাব ধরা আছে। এই ব্যয়-বরাদ্দ খাতের মধ্যে ভোট-অন-অ্যাকাউন্ট খাতে মঞ্জুর করা ৮,২৪,০০,০০০.০০ (আট কোটি চব্বিশ লক্ষ) টাকাও ধরা আছে।

এই ব্যয়-বরাদ্দ খাতের হিসাবের অন্তর্গত বিভিন্ন বিভাগের ১৯৯৭-৯৮ সালের জন্য বরাদ্দকৃত পরিকল্পনা ও পরিকল্পনা-বহির্ভূত খরচের হিসাব ধরা হয়েছে এই হিসাবের মধ্যে উন্নয়ন ও পরিকল্পনা বিভাগের খরচের হিসাবও ধরা আছে।

এই ব্যয়-বরাদ্দ খাতের অন্তর্গত বিভিন্ন খরচের অংশের মধ্যে রাজ্য সরকারের বিভিন্ন সচিবালয়ের সাংগঠনিক কাঠামোর জন্য খরচই মুখ্যত ধরা হয়। উন্নয়ন ও পরিকল্পনা বিভাগের সাংগঠনিক খাতের খরচও এর অন্তর্গত করা আছে। ১৯৯৭-৯৮ আর্থিক বছরে সচিবালয়ের কর্মচারিদের বেতন ইত্যাদি খরচ মেটাতে এই বরাদ্দকৃত অর্থ ব্যয় করা হবে।

সপ্তম পঞ্চবার্ষিকী পরিকল্পনার শুরু থেকে এই রাজ্যে বিকেন্দ্রীকৃত পরিকল্পনা-ব্যবস্থা একটি গুরুত্বপূর্ণ ভূমিকা পালন করে আসছে। স্থানীয় স্বায়ত্তশাসিত সংস্থাগুলির মাধ্যমে এই কাজ গ্রামে ও শহরাঞ্চলে খুবই সন্তোষজনকভাবে সম্পন্ন হচ্ছে। বিবিন্ন দপ্তরের বরাদ্দকৃত অর্থ ছাড়াও জেলাগুলিতে বিভিন্ন উন্নয়ন প্রকল্পে অর্থ বরাদ্দ করা হয়েছে যাতে এই প্রকল্পগুলি জনগণের মৌলিক প্রয়োজন মেটাতে পারে এবং এই কাজ চালানোর জন্যে এই দপ্তরের সচিবালয়ের প্রয়োজনীয় ব্যয়ের অর্থও মঞ্জুর করা হয়েছে।

উন্নয়ন ও পরিকল্পনা বিভাগকে মৌলিক ন্যূনতম পরিষেবা ও ন্যূনতম চাহিদা কর্মসূচির সার্বিক রূপায়ণ ও সমন্বয় সাধনের জন্য প্রধান বিভাগ হিসাবে দায়িত্ব অর্পণ করা হয়েছে। এই রাজ্যের সাতটি মৌলিক ন্যূনতম পরিষেবা হল—সকলের জন্য বিশুদ্ধ পানীয় জলের বন্দোবস্ত, সকলের জন্য প্রাথমিক স্বাস্থ্য পরিষেবার সুযোগ, প্রাথমিক শিক্ষার সার্বজনীনতা, আশ্রয়হীনদের জন্য আবাসনের ব্যবস্থা, প্রাথমিক বিদ্যালয় এবং শহরের বস্তি অঞ্চলের জন্য মধ্যাহ্নকালীন আহার ব্যবস্থার সম্প্রসারণ, সংযোগবিহীন গ্রামগুলির মধ্যে সড়ক দ্বারা সংযোগের ব্যবস্থা এবং গ্রামীণ বৈদ্যুতিকরণ। নবগঠিত জেলা পরিকল্পনা কমিটির মাধ্যমে এই পরিকল্পনা-গুলি রূপায়ণের ব্যবস্থা করা হচ্ছে। শহর ও আধা-শহর অঞ্চলে বিশেষ কর্মসংস্থান প্রকল্পের মাধ্যমে ক্ষুদ্রশিল্প স্থাপনের জন্য উন্নয়ন ও পরিকল্পনা দপ্তর প্রধান বিভাগ হিসাবে কাজ করছে। সর্বাধিক দশ লক্ষ টাকা মূল্যের এই প্রকল্প রূপায়ণে রাজ্য সরকার প্রকল্প মূল্যের দশ শতাংশ প্রান্তিক অর্থ (মার্জিন মানি) মঞ্জুর করবেন এবং উদ্যোগী নিজে উহার

পনের শতাংশ ব্যয়ভার বহন করবেন। ব্যাঙ্ক বাকি পঁচাত্তর শতাংশ ঋণ হিসাবে মঞ্জুর করবেন।

এই দপ্তরের অধীনে একটি মূল্যায়ন, উপদেষ্টা ও জনশক্তি অধিকার আছে যারা সরকারি পরিকল্পনাগুলির সফল রূপায়ণের জন্য প্রয়োজনীয় মূল্যায়ন, নজরদারি এবং জনশক্তি চর্চায় নিযুক্ত আছেন। এই অধিকার গঠিত হবার পর থেকে প্রায় ৬২টি মূল্যায়ন সম্পূর্ণ করেছেন। উপরন্তু আরও ১৪টি প্রতিবেদন সম্পূর্ণ করা হয়েছে এবং আরও ৬টির কাজ চলছে। পাশাপাশি এই অধিকার পশ্চিমবঙ্গ স্বাস্থ্য পরিষেবায় নিয়োজিত কর্মচারিদের সম্পর্কে পূর্ণাঙ্গ তথ্যাবলী সংগ্রহে লিপ্ত আছে।

ন্যাচারাল রিসোর্স ডাটা-বেস ম্যানেজমেন্ট সিস্টেম (এন. আর. ডি. এম. এস.) বা প্রাকৃতিক সম্পদের পরিসংখ্যান-নির্ভর ব্যবস্থাপনা প্রকল্পে বস্তুতপক্ষে কম্পিউটারের সাহায্যে সিদ্ধান্ত গ্রহণ করার একটি ব্যবস্থাপনা—যেখানে প্রাকৃতিক সম্পদের এবং তার সাথে সংশ্লিষ্ট বিভিন্ন তথ্যের হিসাব ধরে রাখা হয় এবং তা পর্যালোচনা করে সিদ্ধান্ত গ্রহণ করা হয়। ভারত সরকারের বিজ্ঞান ও প্রযুক্তি দপ্তর এই প্রযুক্তি প্রয়োগের ব্যবস্থা ব্যবহার করার পদ্ধতি চালু করেছেন। এই রাজ্যে বাঁকুড়া জেলায় এ প্রকল্পের সূচনা করা হয়েছিল। এই প্রকল্পকে ডিসেম্বর ১৯৯৩ সাল থেকে একটি আঞ্চলিক স্তরে উন্নীত করা হয়েছে। বাঁকুড়া, পুরুলিয়া এবং মেদিনীপুর জেলার ঝাড়গ্রাম অঞ্চল-এর অন্তর্ভুক্ত হয়েছে। আঞ্চলিককেন্দ্র বাঁকুড়ায় অবস্থিত এবং এর সাথে পুরুলিয়া ও মেদিনীপুর জেলাকেন্দ্র সংযুক্ত। এ বৎসরে আরও কয়েকটি জেলা এই প্রকল্পের অন্তর্ভুক্ত করা হচ্ছে।

ন্যাশনাল ইনফরমেটিকস্ সেন্টার (নিক') বা জাতীয় সংবাদ সংগ্রাহককেন্দ্র হল পরিকল্পনা কমিশনের অধীনে একটি সংস্থা, যা এই রাজ্যে বিভিন্ন ধরনের কম্পিউটার সম্পর্কিত কাজের সাথে যুক্ত রয়েছে। প্রকৃতপক্ষে কেন্দ্রীয় সরকার এবং রাজ্য সরকারের পরিকল্পনা এবং উন্নয়ন দপ্তরের মধ্যে এক চুক্তিপত্র স্বাক্ষরের ফলে এটা সম্ভব হয়েছে। বিগত কয়েক বছরের মধ্যে এই 'নিক্ (NIC)' পরিষেবা ব্যবস্থাপনার ব্যাপক প্রসার ঘটেছে এবং বিভিন্ন ক্ষেত্রেই ব্যবস্থার সুযোগ সদ্ব্যবহারের দ্বার উন্মুক্ত হয়েছে। পশ্চিমবঙ্গের সমস্ত জেলায় জেলা-কম্পিউটার কেন্দ্র খোলা সম্ভব হয়েছে।

এ ছাড়াও ন্যাশনাল ইনফরমেটিকস্ সেন্টার কলকাতা শহরের কয়েকটি স্থানে কম্পিউটারের সুবিধা চালু করেছেন। রাজ্য সরকার চুক্তিপত্রের শর্তানুযায়ী এই সমস্ত কেন্দ্রের আবাস ও নিরাপত্তার ব্যবস্থা করবেন।

মাননীয় মুখ্যমন্ত্রীর সভাপতিত্বে রাজ্য যোজনা পর্ষদ পুনর্গঠিত এবং কার্যকর করা হয়েছে।

১৯৯৭-৯৮ সালে উল্লিখিত কার্যাবলির জন্য প্রয়োজনীয় অর্থের সংস্থান এই খাতে করা হয়েছে। এ ছাড়াও অন্য কয়েকটি বিভাগের সেবামূলক কাজের জন্য অর্থ বরাদ্দ এই খাতে রয়েছে।

পরিশেষে মাননীয় অধ্যক্ষ মহোদয়ের অনুমতিক্রমে এই সভাকে এই ব্যয়-বরাদ্দ মঞ্জুর করার জন্য অনুরোধ জানাই।

(Printed Budget Speech of Dr. Asim Kumar Dasgupta on Demand No. 83 laid on the Table was taken as read.)

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব রাখছি যে, ৮৩ নং অভিযাচনের অধীন মুখ্যখাত নং "৩৪৫১—সেক্রেটারিয়েট—ইকনমিক সার্ভিস" সম্পর্কে বিজ্ঞান ও প্রযুক্তি এবং অপ্রচলিত শক্তির উৎস বিভাগের ব্যয় নির্বাহের জন্য মোট ২,২১,০০,০০০ (দুই কোটি একুশ লাখ) টাকা মঞ্জুর করা হোক। এই পরিমাণটুকু ৮৩ নং অভিযাচনের অংশ বিশেষ। অভিযাচনের বাকি অংশের প্রস্তাব রাখবেন উন্নয়ন ও পরিকল্পনা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়।

২। প্রসঙ্গত উল্লেখ করা যেতে পারে যে, অষ্টম পরিকল্পনার বছরগুলিতে এই বিভাগ পশ্চিমবঙ্গে বিজ্ঞান ও প্রযুক্তির প্রয়োগকে জনমুখী করার ব্যাপারে বেশ কয়েকটি পদক্ষেপ নিয়েছেন। এর মধ্যে প্রধান কাজগুলি হল গবেষণার মাধ্যমে বিজ্ঞান উন্নয়ন, কুসংস্কারের বিরুদ্ধে কাজ করার মাধ্যমে বিজ্ঞান জনপ্রিয়করণ, বিজ্ঞান ও প্রযুক্তির প্রয়োগে দক্ষতাসৃষ্টি ও কর্মসংস্থান এবং গবেষণাগার থেকে অর্থনৈতিক ক্ষেত্রে প্রযুক্তিকে নিয়ে যাওয়া ইত্যাদি। রাজ্যের সুসংগঠিত পঞ্চায়েত ব্যবস্থা এবং গণবিজ্ঞান সংগঠনগুলির মাধ্যমেই এই কাজ করা সম্ভব হয়েছে। এই প্রচেষ্টাকে মাটির আরও কাছে পৌঁছে দেওয়র লক্ষ্যে জেলা বিজ্ঞান ও প্রযুক্তি কমিটিগুলি গঠিত হয়েছে। কিন্তু সামনে এখনও দীর্ঘপথ পড়ে রয়েছে।

৩। নবম পরিকল্পনায় আমরা এই প্রচেষ্টাকে আরও সুসংবদ্ধ চেহারা দিতে আগ্রহী শুরুতেই আমরা এই বিভাগকে জেলাস্তরের পরিকল্পনা কাঠামোর অন্তর্ভুক্ত করেছি। অন্যদিকে শিল্প ও গবেষণাগারের সমন্বয় বাড়ানোর বিষয়ে আমরা কিছু অর্থবহ পদক্ষেপ নিয়েছি। উদাহরণস্বরূপ, অষ্টম পরিল্পনায় কলেজ স্তরের গবেষণা প্রকল্পের মাধ্যমে রাজ্যের বিভিন্ন জেলায় প্রাপ্ত ভেষজ এবং সুগন্ধ উৎপাদক গাছগাছড়ার একটি সংকলন তৈরি করার কাজ প্রায় শেষ হয়ে এসেছে। পরবর্তী পরিকল্পনায় আমরা একদিকে এই গাছগুলির চাষ এবং অন্যদিকে শিল্পে তার ব্যবহার বাড়াতে চাই যাতে কৃষি এবং শিল্প একই সঙ্গে উপকৃত হয়। কৃষিজ দ্রব্যের নিম্নমূল্যে বিক্রয়র মতো ঘটনা কমনোর জন্য উৎপাদিত দ্রব্য সংরক্ষণের ব্যবস্থার সম্প্রসারণ প্রয়োজন। অষ্টম পরিকল্পনায় আমরা 'শূণ্য শক্তি হিমঘর' নামক একটি সুবিদিত প্রযুক্তির প্রয়োগে পরীক্ষামূলক মাপে সাফল্য পেয়েছি। পরবর্তী পরিকল্পনায় আমরা এই প্রকল্প আরও বৃহত্তর মাপে রূপায়িত করতে আগ্রহী। এরফলে স্বল্প ব্যয়ে কৃষিজ দ্রব্য নষ্ট হওয়ার পরিমাণকেও কমিয়ে আনা যাবে। সুতরাং, নবম পঞ্চবার্ষিকী পরিকল্পনার প্রথম বছর অর্থাৎ ১৯৯৭-৯৮ আর্থিক বছরে অষ্টম পরিকল্পনায় শুরু করার কাজেরই ধারাবাহিক সম্প্রসারণের লক্ষ্য রয়েছে।

৪। ১৯৯৬-৯৭ সালে এই বিভাগের প্রধান কাজকর্ম এবং ১৯৯৭-৯৮ সালের প্রস্তাবিত কর্মসূচী নিচে দেওয়া হল ঃ—

(ক) **বিজ্ঞান উন্নয়ন ঃ**—এই বিভাগ ১৯৯৬-৯৭ সালে বিশ্ববিদ্যালয়, গবেষণা প্রতিষ্ঠান এবং কলেজগুলিতে বেশ কিছু গবেষণা ও উন্নয়ন প্রকল্প মঞ্জুর করেছেন। প্রায় ৪৮টি নতুন ও চালু প্রকল্পের অনুদান দেওয়া হয়েছে। প্রযুক্তি হস্তান্তরের ব্যাপারে উল্লেখযোগ্য চেষ্টা করা হয়েছে। এই কর্মসূচি ১৯৯৭-৯৮ সালে চালু রাখার প্রস্তাব দেওয়া হয়েছে।

(খ) **বিজ্ঞান জনপ্রিয়করণ ঃ**—১৯৯৬-৯৭ সালে অনেকগুলি সংগঠনকে বিজ্ঞান জনপ্রিয়করণের কাজে আর্থিক সহায়তা দেওয়া হয়েছে। মোট ৮৮টি বিজ্ঞান জনপ্রিয়করণ অনুষ্ঠান প্রধানত গ্রামাঞ্চলে সংগঠিত হয়েছে। বাংলাভাষায় বিদ্যালয়ের ছাত্রছাত্রীদের উপযুক্ত বর্ষসেরা বিজ্ঞান লেখককে সত্যেন্দ্র পুরষ্কার যথারীতি দেওয়া হয়েছে। ১৯৯৪-৯৫ সালের ন্যাশনাল কাউন্সিল অফ সায়েন্স মিউজিয়ামের সহযোগিতায় যথাক্রমে মেদিনীপুর জেলার দীঘা এবং দার্জিলিং জেলার মাটিগাড়ায় দুটি বিজ্ঞান কেন্দ্র গড়ে তোলার কাজ হাতে নেওয়া হয়। ১৯৯৬-৯৭ সালে এই দুটি প্রকল্পের কাজ চালু ছিল এবং ১৯৯৭-৯৮ সালে শেষ হতে চলেছে। ১৯৯৬-৯৭ সালে ১৫টি বিদ্যালয়স্তরে বিজ্ঞান সমীক্ষা ও গবেষণা প্রকল্পের জন্য অর্থ মঞ্জুর করা হয়। আগামী বছরেও এই কর্মসূচী চালু রাখার প্রস্তাব রয়েছে।

(গ) **শিল্পোদ্যোগ উন্নয়ন ঃ**—১৯৯৬-৯৭ সালে এই ধরনের ১০টি প্রকল্প হাতে নেওয়া হয় এবং আগামী বছরেও এই কর্মসূচী চালু থাকবে।

(ঘ) **দূর সংবেদন কেন্দ্র ঃ**—(১) বিশেষ ইন্টিগ্রেটেড মিশন ফর সাস্টেনেবেল ডেভেলপমেন্ট প্রকল্পে বাঁকুড়া জেলার ছাতনা ব্লক এবং পুরুলিয়া জেলার বাঘমুণ্ডি ব্লকে কাজ সময়মতো শেষ করা হয়েছে।

(২) এই প্রকল্পের দ্বিতীয় ধাপে পুরুলিয়া এবং বাঁকুড়া জেলার দ্বারকেশ্বর ওয়াটার শেড এবং মেদিনীপুর জেলার সুবর্ণরেখা ওয়াটার শেডের কাজ চলছে।

(৩) নতুন প্রকল্প—(ক) রাজ্য সরকারের সেচ ও জলপথ বিভাগের অনুরোধে রাজ্যের নদীপথের আধুনিকতম চিত্রায়ণ, (খ) ন্যাচারাল হ্যাজার্ড জোনিং অ্যাটলাস, (গ) অজয় নদীগর্ভের ভূমি ও জল ব্যবহার সংক্রান্ত পরিকল্পনা, (ঘ) দামোদর ময়ূরাক্ষী এবং কংসাবতী প্রকল্প এলাকার উন্নয়ন কর্মসূচি উপগ্রহের সাহায্যে নিরীক্ষণ, (ঙ) ন্যাচারাল রিসোর্সেস ইনফর্মেশন সিস্টেম সংক্রান্ত প্রকল্প।

(ঙ) **জলাভূমি সংরক্ষণ ঃ**—এই বিভাগের স্বয়ংশাসিত সংস্থা ইনস্টিটিউট অফ ওয়েটল্যান্ড ম্যানেজমেন্ট অ্যান্ড ইকোলোজিক্যাল ডিজাইন ভূমি সংস্কার এবং জলাভূমি ব্যবহার ইত্যাদি বিষয়ে কাজকর্ম অব্যাহত রেখেছে। ১৯৯৬-৯৭ সালে আমেদাবাদের স্পেস অ্যাপ্লিকেশন সেন্টারের সহযোগিতায় কয়েকটি প্রকল্প রূপায়িত হয়েছে। ১৯৯৭-৯৮ সালে এই কর্মসূচি চালু রাখার প্রস্তাব রয়েছে।

(চ) **রাজ্য বিজ্ঞান ও প্রযুক্তি সংসদ ঃ—**এই বিভাগের আরেকটি স্বয়ংস্বাশিত সংস্থা পশ্চিমবঙ্গ রাজ্য বিজ্ঞান ও প্রযুক্তি সংসদ 'গবেষণাগার থেকে মাঠে' কর্মসূচিতে প্রকল্প রূপায়ণ করছে যার কিছু কিছু নিচে দেওয়া হল ঃ

(১) শূণ্যশক্তি হিমঘর ঃ স্বল্পব্যয়ে ন্যূনতম শক্তি খরচ করে কৃষিজ দ্রব্য সংরক্ষণের এটি একটি প্রযুক্তি। পশ্চিমবঙ্গে আই. এ. আর. আই. উদ্ভাবিত এই প্রযুক্তির প্রয়োগ হচ্ছে। যথাক্রমে ১০০ কেজি এবং ৬-৮ টন ধারণক্ষমতার ক্ষুদ্র এবং বৃহৎ হিমঘর হতে পারে। পরীক্ষামূলকভাবে ছোটটির এ রাজ্যে প্রয়োগ সন্তোষজনক। বড় হিমঘরটির পরীক্ষামূলক প্রয়োগ বর্ধমান জেলায় শুরু করা হয়েছে। ফলাফলের ওপর নির্ভর করে ১৯৯৭-৯৮ সালে এই কর্মসূচিকে আরও বড় আকারে রূপায়িত করার প্রস্তাব রয়েছে।

(২) রাজ্য বিজ্ঞান কংগ্রেস ঃ ১৯৯৩-৯৪ সাল থেকে পরপর চারটি বছরে রাজ্য বিজ্ঞান কংগ্রেস সংগঠিত হয়েছে। চতুর্থ কংগ্রেসটি বিধানচন্দ্র কৃষি বিশ্ববিদ্যালয়ে অনুষ্ঠিত হয়। এই কংগ্রেস সমস্ত আলোচনা বাংলাভাষাতে করা হয়।

(৩) ভারত সরকারের বায়োটেকনোলজি বিভাগ কলকাতায় পূর্ব ভারতের প্রথম টিস্যু শক্ত করার কেন্দ্র স্থাপনের মঞ্জুরি দিয়েছেন। এই প্রকল্পের মোট ব্যয় প্রায় ৩১৮ লক্ষ টাকা যার অর্ধেক রাজ্যকে বহন করতে হবে।

(৪) কলকাতা বিশ্ববিদ্যালয় এবং দক্ষিণ ২৪-পরগনা জেলা পরিষদের সহযোগিতায় সুগন্ধি গাছ চাষ এবং প্রক্রিয়াকরণের একটি প্রকল্প চালু রয়েছে। আগামী বছরেও এর কাজ চলবে।

(৫) আর্থ সামাজিক উন্নয়ন, গ্রামীণ উন্নয়ন, মহিলা এবং দুর্বলতর শ্রেণীর উন্নয়নে বিজ্ঞান ও প্রযুক্তি প্রয়োগের কর্মসূচী নেওয়া হচ্ছে।

(৬) জেলাস্তরে বিজ্ঞান কর্মসূচী পরিকাঠামোর ব্যয় বহন করা হবে।

(৭) জেলাস্তরে সম্পদ চিত্রায়ণের জন্য এন. আর. ডি. এম. এস. কর্মসূচি।

(৮) প্রযুক্তি প্রদর্শনীর জন্য কয়েকটি কেন্দ্র স্থাপনের পরিকল্পনা রয়েছে যার মধ্যে তিনটি ১৯৯৭-৯৮ সালে স্থাপনের প্রস্তাব করা হচ্ছে।

(ছ) **জেলা পরিকল্পনায় যোগদান ঃ—**নবম পরিকল্পনার প্রথম বছর থেকে বিভাগের ব্যয়বরাদ্দের একটি অংশ জেলাগুলির মধ্যে পরিকল্পনা বরাদ্দ হিসেবে বন্টন করা হবে। এই বিভাগের কাজকর্ম বিকেন্দ্রীকরণের এই প্রচেষ্টায় কয়েকটি জেলায় ইতিমধ্যেই গঠিত বিজ্ঞান ও প্রযুক্তি কমিটি সাহায্য করবে।

৫। এই কথাগুলি বলে আমি সভাকে ৮৩ নং অভিযাচনের এই অংশের জন্য ২ কোটি ২১ লক্ষ টাকা মঞ্জুর করতে অনুরোধ করছি।

## DEMAND No. 84

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 8,16,85,000 be granted for expenditure under Demand No. 84, Major Heads : "3452—Tourism and 5452—Capital Outlay on Tourism", during the next financial year.

(This is inclusive of a total sum of Rs. 2,72,00,000 already voted on account)

(Printed Budget Speech of Shri Manabendra Mukhopadhyay on Demand No. 84 laid on the Table was taken as read.)

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

মাননীয় রাজ্যপালের সুপারিশক্রমে আমি "৩৪৫২—পর্যটন" মূল খাতে মোট ৭,৭৬,৮৫,০০০ টাকা (সাত কোটি ছিয়াত্তর লক্ষ পঁচাশি হাজার) মাত্র এবং ৮৪ নং দাবির অন্তর্গত "৫৪৫১—পর্যটন মূলধন ব্যয়" মূল খাতে মোট ৪০,০০,০০০ টাকা (চল্লিশ লক্ষ) মাত্র ব্যয়বরাদ্দ মঞ্জুরির জন্য প্রস্তাব পেশ করছি। এই দুই খাতে ভোট-অন-অ্যাকাউন্টে মঞ্জুর টাকা যথাক্রমে (২,৫৯,০০,০০০ টাকা এবং ১৩,০০,০০০ টাকা) এই ব্যয়বরাদ্দের অন্তর্গত। ৮৪ নং দাবির অন্তর্ভুক্ত "৩৪৫২—পর্যটন" মূল খাতে মোট ৭,৭৬,৮৫,০০০ টাকা (সাত কোটি ছিয়াত্ত লক্ষ পঁচাশি হাজার)-র মধ্যে ২,৭১,৮৫,০০০ টাকা (দু কোটি একাত্তর লক্ষ পঁচাশি হাজার) যোজনাবহির্ভূত খাতে, ৩,৬৪,০০,০০০ টাকা (তিন কোটি চৌষট্টি লক্ষ) রাজ্য যোজনায় এবং ১,৮১,০০,০০০ টাকা (এক কোটি একাশি লক্ষ) নতুন কেন্দ্রীয় প্রকল্প খাতে ব্যয় করা হবে।

২। "৩৪৫২—পর্যটন" এবং "৫৪৫২—পর্যটন মূলধন ব্যয়" খাতে ৩,৬৪,০০,০০০ টাকা (তিন কোটি চৌষট্টি লক্ষ টাকা)-র প্রস্তাবিত যোজনা বরাদ্দ হবে নিম্নরূপ ঃ

| | | লক্ষ টাকার |
|---|---|---|
| (১) পর্যটন পরবিহন (জলযানসহ) | .... | ৪০.০০ |
| (২) পর্যটন সংগঠন (পর্যটন তথ্য ও সহায়তার কাজ পুনর্গঠনসহ) | .... | ১৯.০০ |
| (৩) পরিকল্পনা ও যোজনা নিয়ন্ত্রণ বিভাগ সংগঠন | .... | ৫.০০ |
| (৪) প্রশিক্ষণ | .... | ৩.০০ |
| (৫) পর্যটন প্রচার (উৎসব, বিজ্ঞাপন ও বিপণনসহ) | .... | ৭৫.০০ |
| (৬) পর্যটন আবাসগুলির সম্প্রসারণ ও উন্নতিকল্পে | .... | ৭৫.০০ |
| (৭) উন্নয়নের জন্য ক্ষেত্র চিহ্নিতকরণ, নির্মাণ, সংশ্লিষ্ট অন্যান্য আসবাব, গৃহসজ্জা, প্রয়োজনীয় দ্রব্যাদি, পর্যটক কেন্দ্র, | | |

| | | | |
|---|---|---|---|
| | পর্যটক আবাস এবং পথপার্শ্বস্থ সুবিধাদি চালু করা ও চালানো | .... | ১০০.০০ |
| (৮) | অ্যাডভেঞ্চার ট্যুরিজমের বিভিন্ন সুযোগ-সুবিধা সৃষ্টি (ট্রেকিং রিভার র‍্যাফটিং ও অন্যান্য খেলাধূলা সমেত) | .... | ২.০০ |
| (৯) | পশ্চিমবঙ্গ পর্যটন উন্নয়ন নিগমকে শেয়ার ক্যাপিটাল | .... | .৪০.০০ |
| (১০) | সেপ্টেম্বর ১৯৯৬ এ সংশোধিত পশ্চিমবঙ্গ ইনসেনটিভ স্কীম ১৯৯৩ (বৃহৎ ও মাঝারি শিল্পের জন্য) অনুসারে পর্যটনকেন্দ্র নির্মাণের জন্য ব্যক্তিগত উদ্যোগ-এর ক্ষেত্রে উৎসাহদান | .... | ৫.০০ |
| | মোট | .... | ৩৬৪.০০ |

২.১। উক্ত ৩,৬৪,০০,০০০ টাকা ছাড়াও দার্জিলিং জেলার পার্বত্য এলাকায় পর্যটন উন্নয়নের জন্য ১১,০০,০০০ (এগার লক্ষ) টাকার সংস্থান রাখা হয়েছে ২৫৫১—পার্বত্য এলাকা—দার্জিলিং গোর্খা পার্বত্য পরিষদ খাতে এবং তার ফলে প্রকল্প খাতে মোট বরাদ্দ হচ্ছে ৩,৭৫,০০,০০০ টাকা।

৩। পর্যটন শিল্পের জন্য রাজ্যের পর্যটন নীতি ঘোষণা ও আর্থিক উৎসাহদান এবং রাজস্ব-সংক্রান্ত সুযোগ-সুবিধা প্রদানের সঙ্গে সঙ্গে পর্যটন বিভাগ কয়েকটি নির্দিষ্ট এলাকায় ব্যাপক পর্যটন প্রসারের জন্য কিছু নির্দিষ্ট উদ্যোগ গ্রহণ করেছে অদূর ভবিষ্যতে পর্যটন শিল্প উল্লেখযোগ্যভাবে প্রসারলাভ করবে বলে আশা করা যায়।

এই সুযোগে আমি মাননীয় সদস্যদের সামনে ১৯৯৬-৯৭ সালে পর্যটন বিভাগের কাজকর্মের এবং ১৯৯৭-৯৮ সালের জন্য যে সব পরিকল্পনা নেওয়া হয়েছে সে সম্পর্কে একটি সংক্ষিপ্ত পরিচিতি তুলে ধরছি। এর সঙ্গে জাতীয় পর্যটন চিত্রের পরিপ্রেক্ষিতে রাজ্যে পর্যটনের উন্নয়নের জন্য দীর্ঘমেয়াদি পরিকল্পনাসমূহ এবং যেসব বিষয়ে এখনও বিশেষভাবে কোনও ব্যবস্থা নেওয়া হয়নি সে সম্বন্ধেও উল্লেখ করছি।

৪। জাতীয় পর্যটনের ছবি

৪.১। সারা পৃথিবীতে পর্যটন সর্ববৃহৎ পরিষেবা শিল্প হিসেবে আত্মপ্রকাশ করেছে। এই শিল্পে কর্মসংস্থানের প্রভূত সুযোগে রয়েছে। কেন্দ্রই হোক অথবা রাজ্যই হোক, সব সরকারের কাছেই পর্যটন এখন এক ব্যাপক উন্নয়নের ক্ষেত্র সরাকর কর্তৃক শিল্প হিসেবে ঘোষণা করার ওপর এবং সমস্ত রাজ্যে পর্যটকদের জন্য সুযোগ-সুবিধা তৈরির ব্যাপারে জোর দিয়ে আসছেন। সেইমতো, ভারত সরকার ৫ লক্ষ বিদেশি পর্যটক (বিশ্বের পর্যটকদের ১%) এই শতাব্দীর শেষে ভারতবর্ষের প্রতি আকৃষ্ট করার লক্ষ্যে একটি অতি উচ্চাশাসম্পন্ন পরিকল্পনা হাতে নিয়েছে। এই পরিকল্পনা রূপায়ণে সরকার, সরকারি ক্ষেত্র ও যৌথ উদ্যোগের সম্মিলিত সহযোগিতায় ৩৯,০০০ কোটি টাকার মতো ব্যয়

করা হবে। বিমানবন্দর, ভূতল পরিবহন ব্যবস্থার উন্নয়ন এবং নতুন হোটেল, মোটেল, পর্যটক আবাস, বিপণন কেন্দ্র ১৫,০০০ কোটি টাকা বিদেশি মুদ্রায় অর্জন করতে সমর্থ হবে। এই লক্ষ্য অর্জনে ভারত সরকার গত কয়েক বছরে পর্যটক ইউনিটগুলিকে আর্থিক উৎসাহ দানের ও কর ছাড়ের ব্যবস্থা করেছেন। ১৯৯৭-৯৮ সালের বাজেটে ভারত সরকার দেশের ৪টি মহানগরের বাইরে অবস্থিত প্রবেশদ্বারমুখ শহরে (Gate-way town), তীর্থস্থানে, দূরবর্তী ও পাহাড়ি অঞ্চলে ৩১শে মার্চ ২০০২ সাল পর্যন্ত নতুন হোটেলের ক্ষেত্রে আয়কর ছাড়ের এবং ১০ বছরের জন্য ব্যয় কর মকুবের মাধ্যমে আরও উৎসাহ দানের কথা ঘোষণা করেছেন।

জাতীয় নীতির সঙ্গে সঙ্গতি রেখে প্রায় সবকটি রাজ্য সরকারই পর্যটন-সংক্রান্ত কাজকর্মকে শিল্পের মর্যাদা দিয়েছেন এবং তাদের নিজ নিজ রাজ্যে পর্যটন ইউনিটগুলিকে বিভিন্ন আর্থিক দানের ও ছাড়ের ব্যবস্থা করেছেন। রাজ্য সরকারগুলি বর্তমানে বিভিন্ন ব্যক্তিমালিকনাধীন সংস্থাকে পর্যটন প্রকল্পে বিনিয়োগ করানোর জন্য আকর্ষণ করার লক্ষ্যে নিজেদের মধ্যে প্রতিযোগিতায় রত।

৫। **পশ্চিমবঙ্গের পর্যটন-সম্ভাবনা**

৫.১। সড়কপথে, রেলপথে ও বায়ুপথে দেশ ও বিদেশের অন্যান্য অংশের সঙ্গে ভালোভাবে সংযুক্ত পশ্চিমবঙ্গ শুধুমাত্র পূর্বাঞ্চল ও উত্তর পূর্বাঞ্চলের রাজ্যগুলির প্রবেশপথ নয়, পশ্চিমবঙ্গ দুটি বিদেশী রাষ্ট্র যথা নেপাল ও ভুটানেরও প্রবেশদ্বার। পশ্চিমবঙ্গ বাংলাদেশের লাগোয়া কলকাতা আন্তর্জাতিক বিমানবন্দর ও কলকাতা এবং হলদিয়ায় দুটি নদী বন্দর মারফত এই রাজ্য এবং বিশেষত এর রাজধানী, কলকাতা শহর দক্ষিণ-পূর্ব এশিয়া ও এশিয়া-প্রশান্ত মহাসাগরীয় অঞ্চল অভিমুখে যাত্রা শুরু করার এক আদর্শ স্থান। পূর্ব ভারতের সব থেকে গুরুত্বপূর্ণ বাণিজ্যিক কেন্দ্র হচ্ছে কলকাতা এবং দক্ষিণ-পূর্ব এশিয়ার সর্বাপেক্ষা গুরুত্বপূর্ণ বাণিজ্যিক কেন্দ্রগুলির অন্যতম হিসেবে গড়ে ওঠার যাবতীয় সম্ভাবনা এই শহরে [illegible] ব্যবসা-বাণিজ্যের কারণে যে সমস্ত পর্যটকরা আসেন 'তাদেরও গুরুত্বপূর্ণ কেন্দ্রস্থল হল কলকাতা।

৫.২। পশ্চিমবঙ্গ প্রকৃতির অকৃপণদানে সমৃদ্ধ। যেমন—(ক) হিমালয় পর্বতমালার নয়নাভিরাম দৃশ্যসম্বলিত দার্জিলিং পার্বত্য অঞ্চল, (খ) সবুজে ভরা চা-বাগান, গভীর জঙ্গল ও পাহাড়ে ও উত্তর বাংলার ডুয়ার্সে দুটি বন্যপ্রাণী অভয়ারণ্য, (গ) দিঘায়, শঙ্করপুরে, বকখালিতে এবং দক্ষিণ বাংলার সাগরদ্বীপে চারটি সমুদ্র সৈকত। দক্ষিণ বাংলায় সুন্দরবনও আছে, যা হচ্ছে এক ব-দ্বীপ অঞ্চল। এই অঞ্চল উদ্ভিজ্জ ও জৈব সম্পদে সম্পদশালী এবং পর্যটকদের প্রধান আকর্ষণ রয়াল বেঙ্গল টাইগারের আবাসস্থল। এই রাজ্যের দক্ষিণে ভাগিরথী ও মাতলার এবং উত্তরে তিস্তার মতো গতিশীল নদী রয়েছে। এ ছাড়া অপেক্ষাকৃত ছোট নদী যেমন—দামোদর, কংসাবতী, রূপনারায়ণ, মহানন্দা ইত্যাদিও আছে।

প্রচুর সংখ্যক স্মৃতিসৌধ, মন্দির এবং ঐতিহ্য ও তীর্থকর্মের অন্যান্য স্থানও কলকাতা এবং মফস্বল শহরগুলোতে রয়েছে।

এই প্রসঙ্গে হাজারদুয়ারি প্রাসাদসংলগ্ন অঞ্চল ও তার কাছাকাছি এলাকার স্মৃতিসৌধগুলি সম্পর্কে বিশেষভাবে এটা বলা যেতে পারে যে একটি মূল পরিকল্পনার (Master Plan) আওতায় এনে এগুলিকে ঐতিহ্যমূলক পর্যটনের একটি গুরুত্বপূর্ণ কেন্দ্র হিসেবে তুলে ধরা যায়। এর ফলে দেশি ও বিদেশি পর্যটকদের আকর্ষণ করা যাবে।

৫.৩। পর্যটন যেখানে বিচার্য বিষয়, সেখানে সমস্ত ঋতুতে বিভিন্ন আয়ের ও বিভিন্ন রুচির পর্যটকদের আকর্ষণ করার জন্য পশ্চিমবঙ্গের অবস্থানগত সুবিধা ও প্রকৃতির উদারতা দান দুই-ই রয়েছে। কিন্তু রাজ্যের প্রভূত পর্যটন-সম্ভাবনার বেশিরভাগটাই এখনও রূপায়িত হয়নি। উপযুক্ত পরিকল্পনা এবং পর্যটনের বর্তমান সুযোগ-সুবিধার মান উন্নয়ন এবং কিছু নতুন পর্যটক সুবিধা তৈরির মাধ্যমে এ রাজ্য দেশি ও বিদেশি উভয় ধরনের পর্যটকদের কাছেই এক আদর্শ গন্তব্যস্থল হয়ে উঠবে। এর ফলে পশ্চিমবঙ্গ প্রতি বছরে ১০০ লক্ষ পর্যটক ২০০০ সালের মধ্যে সহজেই আকৃষ্ট করতে পারবে। এখন এই হার বাৎসরিক ৪৫ লক্ষের মতো।

## ৬। রাজ্যের যোজনা বাজেটে পর্যটন-সংক্রান্ত প্রবণতা

৬.১। রাজ্য সরকারের সম্পদ সীমিত। গত দশকব্যাপী রাজ্য পর্যটন বিভাগের বাজেটে অর্থবরাদ্দের পরিমাণ ধারাবাহিকভাবে কম। পর্যটক পরিকাঠামো এবং সুযোগ-সুবিধা তাই আশানুরূপ স্তর পর্যন্ত উন্নত বা বিস্তৃত হয়নি। পশ্চিমবঙ্গের সবটুকু পর্যটন সম্ভাবনা ঠিকভাবে কাজে লাগানো যায়নি। ১৯৮৫-৮৬ থেকে ১৯৯৫-৯৬ পর্যন্ত রাজ্য পর্যটনের বাৎসরিক গড় বাজেট হচ্ছে ১.৩০ কোটি টাকার কাছাকাছি এবং রাজ্য অর্থবিভাগ কর্তৃক গড় [illegible] বাজেট বরাদ্দ [illegible] যথাযথ বাৎসরিক অর্থ অনুমোদন মাত্র ১ কোটি টাকার মতো। যেহেতু মোট বাৎসরিক তহবিল থেকে পর্যটন প্রচার, মেলা ও উৎসব ইত্যাদির জন্য গড় বাৎসরিক ব্যয় ৩০ লক্ষ টাকা সেহেতু ৭০ লক্ষ টাকার মতো অল্প অর্থ প্রতিবছর পর্যটক পরিকাঠামো ও সুযোগ-সুবিধা খাতে ব্যয় করা যায়। কিন্তু ১৯৯৬-৯৭ সালে ৩০ লক্ষ টাকার অ্যাড-হক বরাদ্দসহ ২২২.৫০ লক্ষ টাকার পরিমার্জিত বাজেটের প্রেক্ষিতে তহবিলের যথাযথ অনুমোদন প্রায় একশ শতাংশ হবে। ১৯৯৭-৯৮ সালে পর্যটন বিভাগের যোজনা বাজেট প্রায় দ্বিগুণ। তবুও ১৯৯৭-৯৮ সালের বাজেটে এই বর্ধিত অর্থবরাদ্দ প্রয়োজনের তুলনায় অপ্রতুল।

বাজেট বরাদ্দে এই বর্ধিত হার যদিও প্রয়োজনের তুলনায় যথেষ্ট নয় ; কিন্তু এর ভেতর দিয়ে এটা স্পষ্ট হয়ে উঠেছে যে রাজ্য সরকার পর্যটন শিল্পের ক্রমবর্ধমান সম্ভাবনা সম্বন্ধে সচেতন এবং রাজ্য অর্থনীতিতে এটি একটি গুরুত্বপূর্ণ ভূমিকা পালন করবে।

৬.২। পর্যটন শিল্পের ব্যাপারে রাজ্য সরকারের এই ইতিবাচক দৃষ্টিভঙ্গির সঙ্গে খাপ খাওয়াতে, পর্যটন দপ্তর পর্যটনের উন্নয়নের জন্য কিছু পরিকল্পিত ও ব্যাপক উদ্যোগ গ্রহণ করেছে। পশ্চিমবঙ্গের ডুয়ার্স অঞ্চলে পর্যটন প্রসারে একটি নামকরা উপদেষ্টা সংস্থাকে দিয়ে ইতিমধ্যেই মাস্টার প্ল্যান প্রস্তুত করা হয়েছে। একই রকমভাবে সুন্দরবন এলাকার জন্যও পর্যটন উন্নয়নের পরিকল্পনা তৈরি করা হচ্ছে। পর্যটন বিভাগের কর্মসূচিতে অন্যান্য এলাকার মধ্যে রয়েছে মুর্শিদাবাদ জেলার ঐতিহ্যমন্ডিত অঞ্চলগুলি এবং রাজ্যের পশ্চিমাঞ্চল।

**৭। ১৯৯৬-৯৭ সালে পর্যটন বিভাগের কাজকর্ম**

৭.১। পশ্চিমবঙ্গ পর্যটন নীতি ঘোষিত—একটি গুরুত্বপূর্ণ লক্ষ্য পূরণ।

৭.১.১। গত বছরের আয়-ব্যয় ভাষণে আমি যে প্রতিশ্রুতি দিয়েছিলাম সেইমতো ১৯ সেপ্টেম্বর, ১৯৯৬-তে রাজ্য পর্যটন নীতি ঘোষিত হয়েছে। এর ফলে কিছু নির্দিষ্ট পর্যটন-সংক্রান্ত কাজকর্মকে শিল্পের মর্যাদা দেওয়া হয়েছে এবং ব্যক্তিগত মালিকানাধীন সংস্থার লগ্নিকে আরও বেশি করে আকর্ষণ করার উদ্দেশ্যে ওয়েস্ট বেঙ্গল ইনসেনটিভ স্কীম, ১৯৯৩-কে প্রয়োজনীয় সংশোধন মারফত ১৫-৯-৯৬ থেকে বলবৎ করে নতুন পর্যটন প্রকল্পগুলিকে আর্থিক উৎসাহদান ও ছাড় দেওয়া হচ্ছে।

৭.১.২। প্রচলিত মূল্যবোধ, স্থানীয় শিল্প, ঐতিহ্য ও সংস্কৃতির সঙ্গে সামঞ্জস্য রেখে পর্যটনকে সামগ্রিকভাবে প্রসারিত করা এবং পশ্চিমবঙ্গকে আকর্ষণীয় পর্যটন ক্ষেত্র এবং একই সঙ্গে উপযুক্ত বিনিয়োগের ক্ষেত্র হিসেবে পরিচিত করার উদ্দেশ্যকে সামনে রেখে আমাদের নীতি-কৌশল নিম্নলিখিত বিষয়গুলির ওপর ভিত্তি করে নির্ধারিত হয়েছে ঃ

(ক) বর্তমানে যে সমস্ত পর্যটন-পরিষেবা (tourism products) রয়েছে সেগুলোর উন্নয়ন/মান-নির্ধারণ/বৈচিত্র্যকরণ এবং নতুন পর্যটন পরিষেবা প্রচলন।

(খ) সংশ্লিষ্ট পরিষেবার যথোপযুক্ত বিপণন এবং প্রচার।

(গ) বিশ্বমানের মানবসম্পদ উন্নয়নের মাধ্যমে বিলিব্যবস্থাকে নিখুঁত করে তোলা এবং পর্যটন শিল্পে আধুনিক তথ্য প্রযুক্তির প্রয়োগ।

(ঘ) ব্যক্তিমালিকানাধীন ক্ষেত্র কর্তৃক রাজ্যে পর্যটন প্রকল্পগুলিতে লগ্নির বিপুল বর্ধিত প্রবাহকে বজায় রাখতে পর্যটন পরিকল্পনা, নীতিনির্ধারণ ও উৎসাহ-প্রদানমূলক কর্মসূচি প্রণয়ন ও বাস্তবায়ন।

৭.১.৩। প্রধান মধ্যবিত্তশ্রেণী ও সীমিত আর্থিক সামর্থ্যের পর্যটকদের জন্য রাজ্যে ও এমনকি রাজ্যের বাইরেও পর্যটন সুযোগ-সুবিধা ও অন্যান্য পর্যটন-সংক্রান্ত কাজকর্মের প্রসারে পর্যটন বিভাগ ও রাজ্য পর্যটন উন্নয়ন নিগম কাজ করবে। একই সঙ্গে, পর্যটন বিভাগ ব্যক্তিমালিকানাধীন ক্ষেত্রে কর্তৃক লগ্নির ব্যাপারে অনুঘটকের ভূমিকাও পালন করবে। পর্যটনে ব্যক্তিমালিকানাধীন ক্ষেত্রের লগ্নির ব্যাপারে অনুকূল পরিবেশ তৈরি করার জন্য

রাজ্য সরকার প্রধানত তার উদ্যোগ পরিকাঠামোগত উন্নয়ন, প্রচার, তথ্যপ্রদান ও বিশেষ বিশেষ ক্ষেত্রের কাজকর্মের মধ্যে সংযোজকের ভূমিকায় সীমাবদ্ধ রাখবে।

৭.১.৪। ১৫ সেপ্টেম্বর, ১৯৯৬ থেকে পর্যটন নীতির পরিপ্রেক্ষিতে রাজ্যে নিম্নলিখিত নতুন পর্যটন প্রকল্প/ইউনিটগুলিকে ইলেক্ট্রনিক ও রত্ন এবং অলংকার ইউনিটগুলির মতো অতি-আনুকূল্যপ্রাপ্ত ইউনিটের মর্যাদা দেওয়া হয়েছে ঃ

(ক) হোটেল, (খ) মোটেল, (গ) রেহিটেজ হোটেল, (ঘ) যাত্রী নিবাস, (ঙ) যাত্রিকা, (চ) রিসর্ট, (ছ) "প্যালেস-অন-হুইলস" ধাঁচে রেলপথে ভ্রমণ প্রকল্প এবং (জ) বায়ুপথে যাত্রীদের ভ্রমণের জন্য রজ্জুপথ।

মুখ্য সচিবের নেতৃত্বে উচ্চক্ষমতাসম্পন্ন কমিটির সিদ্ধান্ত অনুযায়ী "অ্যাডভেঞ্চার ট্যুরিজমকে উৎসাহদানের জন্য ক্যাম্প ও সুযোগ-সুবিধা"-ও অল্প কিছুদিনের মধ্যেই অতি-আনুকূল্য প্রাপ্ত শিল্পের মর্যাদা দেওয়া হবে।

৭.১.৫। অন্যান্য রাজ্যের সুযোগ-সুবিধার সঙ্গে প্রতিযোগিতা করার জন্য এবং লগ্নিকারকদের কাছে ইনসেনটিভ এবং ছাড়কে প্রকৃতপক্ষে আকর্ষণীয় করে তোলার জন্য রাজ্য পর্যটন বিভাগ অর্থ বিভাগের সঙ্গে সহযোগিতাক্রমে পর্যটন সামগ্রী/সুযোগ-সুবিধার ওপর বিক্রয়কর, বিলাসকর, প্রমোদকর ছাড়/প্রভৃতি ব্যবস্থা গ্রহণ করেছে।

৭.১.৬। পর্যটন উন্নয়নে পশ্চিমবঙ্গ রাজ্য সম্ভবত অন্যান্য রাজ্যের তুলনায় দেরিতে কাজ শুরু করেছে এবং বর্তমানে পিছিয়ে আছে। কিন্তু আমি সদস্যদের আশ্বস্ত করছি যে নতুন পর্যটন নীতি ও কৌশল, যার রূপরেখা ওপরে দেওয়া হল, তার সাহায্যে এ রাজ্য, শুধুমাত্র অন্য রাজ্যগুলির সমকক্ষই হবে না, ২১ শতাব্দীর আবির্ভাবে পর্যটন উন্নয়নে অন্যান্য রাজ্যকে ছাপিয়েও যাবে।

**৭.২। বর্তমান পর্যটক আবাস এবং পর্যটন-যানগুলির মেরামতি/সংস্কার**

৭.২.১। মরগান হাউস পর্যটক আবাস, দার্জিলিং পর্যটক আবাস, মেপল পর্যটক আবাস, মাদারিহাট পর্যটক আবাস এবং শান্তিনিকেতন পর্যটক আবাসগুলির সংস্কার কাজ শেষ হয়েছে এবং এই আবাসগুলি এখন পর্যটকদের আরও ভাল সুযোগ-সুবিধা প্রদান করছে। ইউনাইটেড ব্যাঙ্ক অব ইন্ডিয়ার কাছ থেকে ঋণ নিয়ে ২.১০ লক্ষ টাকা আনুমানিক খরচ করে মৈনাক পর্যটক আবাসের সংস্কার ও মান উন্নয়নের কাজ সন্তোষজনকভাবে এগোচ্ছে। পর্যটন যানগুলি প্রয়োজনমতো নতুন করে সংস্কার করার ব্যবস্থা করা হচ্ছে যাতে পর্যটকদের সুখসুবিধা যথাযথভাবে সুনিশ্চিত করা যায়।

**৭.২.২। নতুন পর্যটক আবাস, পথপার্শ্বস্থ সুবিধা ও লঞ্চ নির্মাণ**

(ক) পিয়ালী পর্যটক আবাস, কৈখালি পর্যটক আবাস, ২য় মুকুটমণিপুর পর্যটক আবাস এবং অযোধ্যা পাহাড় আবাসগুলি সম্প্রসারণের কাজ প্রায় শেষ

হয়ে গেছে। পশ্চিমবঙ্গ পর্যটন উন্নয়ন নিগমের ওপর নতুনভাবে নির্মিত প্রকল্পগুলি চালু করার ও পরিচালনা করার দায়িত্ব ন্যস্ত হয়েছে।

(খ) কেন্দ্রীয় সহায়তা না পাওয়ার জন্য পিয়ালীতে তাঁবু নির্মাণের কাজে বিলম্ব হচ্ছে।

(গ) বর্তমানে যে দুটি লঞ্চ তৈরি হচ্ছে সেগুলি নির্মাণের কাজ সমাপ্তির মুখে।

(ঘ) গাদিয়ারায় একটি রেস্তরাঁ ও মেদিনীপুর শহরে একটি পর্যটক আবাস নির্মাণের কাজ এবং বিষ্ণুপুর ও বহরমপুরে পর্যটক আবাসগুলি সম্প্রসারণের কাজ এগিয়ে চলেছে।

(ঙ) মাইথন ও মাদারিহাটে বর্তমান পর্যটক আবাসগুলির সম্প্রসারণ প্রকল্প কেন্দ্রীয় বনমন্ত্রকের আপত্তিতে আটকে আছে। এই প্রকল্পগুলি অদূর ভবিষ্যতে চালু হতে চলেছে। কাকড়াঝোর পর্যটক আবাসের সম্প্রসারণ প্রকল্প একই কারণে সম্ভবত এগোতে পারছে না। একটা ভিন্ন প্রস্তাব এই ব্যাপারে রয়েছে যাতে রাজ্য বন বিভাগের সঙ্গে আলোচনাক্রমে প্রকল্পটি শেষ ও চালু করা যায়।

(চ) দক্ষিণ ২৪-পরগনা জেলার ধামাখালিতে, মেদিনীপুর জেলার কোলাঘাট, শঙ্করপুরে, বাঁকুড়া ও আসানসোল শহরে, রায়গঞ্জ, কৃষ্ণনগর, নিউ জলপাইগুড়ি রেল স্টেশনে, জলপাইগুড়ি, কোচবিহার শহরে, রাণাঘাটের কাছে মঙ্গলদ্বীপে পর্যটক সুযোগ-সুবিধার জন্য পরিকল্পনা ও হিসাবনিকাশের কাজ প্রায় শেষ হয়ে এসেছে। এই সমস্ত জায়গায় নির্মাণের কাজ তাড়াতাড়ি শুরু হবে বলে আশা করা যায়।

(ছ) দুর্গাপুর পথিক মোটেল, ব্যারাকপুর পর্যটক আবাস এবং মরগান হাউস পর্যটক আবাসের সম্প্রসারণের জন্য এবং সুন্দরবন ও ডুয়ার্সে পর্যটনের সম্ভাবনাকে কাজে লাগাবর জন্য কিছু নতুন প্রকল্পের জন্যও ভারত সরকার সেন্ট্রাল সেক্টর স্কীম মঞ্জুর করেছেন।

**৮.২। ব্যক্তিমালিকানাধীন প্রকল্পসমূহের অগ্রগতি**

দক্ষিণ ২৪-পরগনার রায়চক ও আমতলা, হাওড়া জেলার মুন্সিডাঙা এবং জলপাইগুড়ি জেলার চালসা, এই চারটি নির্মীয়মাণ তারকাখচিত পর্যটন প্রকল্পের মধ্যে রায়চকের প্রকল্পটির গত ফেব্রুয়ারি মাসে উদ্বোধন হয়েছে। অন্য তিনটি প্রকল্পের নির্মাণকাজ এগিয়ে চলেছে। অবস্থার সব থেকে আনন্দদায়ক উন্নতি হচ্ছে এই যে রাজ্যে পর্যটন প্রকল্পগুলি স্থাপনে বৃহৎ লগ্নিকারকদের অতি আগ্রহ ছাড়াও সারা রাজ্যে বিভিন্ন ধরনের পর্যটন ইউনিট প্রতিষ্ঠায় প্রচুর সংখ্যায় মাঝারি ও ক্ষুদ্র লগ্নিকারকও এগিয়ে আসছেন।

পাঁচ-তারকা বিশিষ্ট ডিলাক্স হোটেল নির্মাণের জন্য কলকাতার ইস্টার্ন মেট্রোপলিটন বাইপাসে আই. টি. সি. ওয়েলকাম গ্রুপ, তাজ গ্রুপ ও এশিয়ান হোটেল লিমিটেডকে ইতিমধ্যেই জমি দেওয়া হয়েছে, এই মর্মে সদস্যদের জ্ঞাত করতে পেরে আমি আনন্দিত।

এই তিনটি হোটেলের নির্মাণকার্য যখন শেষ হবে এবং এগুলি যখন চালু হবে, তখন বর্তমানে কলকাতা শহরে যে ১,৭০০টি তারকাখচিত হোটেলঘর আছে তার সঙ্গে আরও ৮০০টি তারকাখচিত হোটেলঘর যুক্ত হবে। ত্রিবেণী (তিস্তা ও রংগিত নদী দুটির সংযোগস্থলে)-তে সেখানে যে সরকারি জমি পাওয়া যাবে সেখানে একটি অভিজাত পর্যটন এলাকা গড়ে তোলার উদ্দেশ্যে ব্যক্তিগত লগ্নিকারকদের কাছ থেকে প্রস্তাব আহ্বান করা হচ্ছে।

৭.৪। **মেলা ও উৎসব**

বিপুল সাফল্যের সঙ্গে পর্যটন বিভাগ বিষ্ণুপুর মেলা ও কলকাতা খাদ্য উৎসব সংগঠিত করেছিল। প্রচারমূলক কাজের অঙ্গ হিসেবে রাজ্যে বিভিন্ন বণিকসভা ও অন্যান্য সুখ্যাত সংস্থার দ্বারা পরিচালিত নানান শিল্প ও সাংস্কৃতিক প্রদর্শনীতে পর্যটন বিভাগ যোগদান করেছিল। এ বছরে পর্যটন বিভাগ ও পর্যটন উন্নয়ন নিগম আন্তর্জাতিক মেলা ও উৎসবে যোগ দেওয়ার পরিকল্পনা গ্রহণ করছে।

৭.৫। **তথ্য প্রযুক্তির প্রবর্তন**

দ্রুত সংরক্ষণ ও পর্যটকদের তথ্য প্রদানের সুবিধার জন্য কলকাতার বি. বা. দি. বাগে প্রধান তথ্য-তথা-সংরক্ষণ দপ্তরটিকে পুরোপুরি সংস্কার করে এটিকে কেন্দ্রীয়ভাবে শীতাতপ নিয়ন্ত্রিত ও সম্পূর্ণভাবে কম্প্যুটারচালিত করা হয়েছে। এ বছরের জানুয়ারি মাস থেকে কম্প্যুটারচালিত সংরক্ষণ ব্যবস্থা চালু করা হয়েছে। বর্তমানে যেসব কর্মিরা এখানে কাজ করছেন তারা কম্প্যুটার [illegible]নাতে যথাযথভাবে শিক্ষণপ্রাপ্ত।

৭.৬। **কর্মচারী প্রশিক্ষণ ও নতুন প্রশিক্ষণ কেন্দ্র**

পর্যটন পরিষেবার মান উন্নয়নের জন্য পর্যটন বিভাগ, পশ্চিমবঙ্গ পর্যটন উন্নয়ন নিগম ও গ্রেট ইস্টার্ন হোটেলের প্রায় ৬০ জন কর্মীকে কলকাতার হোটেল ম্যানেজমেন্ট ইনস্টিটিউট ও ভারত সরকারের যৌথ উদ্যোগে পেশাদারি প্রশিক্ষণ দেওয়ার ব্যাপারটি পর্যটন বিভাগ সংগঠিত করেছিল।

বর্তমানে ভারত সরকারের পরিচালনায় একটিমাত্র হোটেল ম্যানেজমেন্ট ইনস্টিটিউট (কলকাতা) এবং রাজ্য সরকারের পরিচালনায় ফুড ক্যাটারিং ইনস্টিটিউট (দার্জিলিং) রয়েছে। এছাড়া রয়েছে টুরিজম অ্যান্ড ট্রাভেল ম্যানেজমেন্ট অব গোয়ালিয়র-এর [illegible] শাখা যা কলকাতার ইনস্টিটিউট অব বিজনেস ম্যানেজমেন্ট অ্যান্ড সোশ্যাল [illegible] দ্বারা পরিচালিত। রাজ্যে যেসব পর্যটন ইউনিটগুলি তৈরি হবে সেগুলি [illegible]ভাবে

শিক্ষিত কর্মীর প্রয়োজন মেটাতে এই তিনটি সংস্থা যথেষ্ট নয়। পর্যটন ক্ষেত্রে পেশাগতভাবে শিক্ষিত কর্মীর ধারাবাহিক সরাবরাহকে নিশ্চিত করার উদ্দেশ্যে রাজ্য সরকার বেশ কিছু সংখ্যক হোটেল ম্যানেজমেন্ট ইনস্টিটিউট, ট্যুরিজম ও ট্রাভেল ম্যানেজমেন্ট ইনস্টিটিউট, ফুড ক্যাটারিং ইনস্টিটিউট এবং ওয়াটার স্পোর্টস ইনস্টিটিউট উত্তর ও দক্ষিণ বাংলায় স্থাপন করার কথা চিন্তাভাবনা করছেন। এর প্রথম পদক্ষেপ হিসেবে পর্যটন বিভাগ কর্তৃক শিলিগুড়ির কাছে অধিগৃহীত জমি ইনস্টিটিউট অব বিজনেস ম্যানেজমেন্ট অ্যান্ড সোশ্যাল ওয়েলফেয়ার, কলকাতাকে বিনামূল্যে দেওয়ার সিদ্ধান্ত নেওয়া হয়েছে হোটেল ম্যানেজমেন্ট-কাম-ট্যুরিজম অ্যান্ড ট্রাভেল ম্যানেজমেন্ট প্রতিষ্ঠা করার জন্য।

**৮। ১৯৯৭-৯৮ সালে পর্যটন বিভাগ কর্তৃক অধিগৃহীত প্রস্তাবিত কাজকর্ম**

সন্দেহ নেই এটা সৎ উদ্দেশ্যমূলক এক বিবৃতি। কিন্তু আমি সদস্যদের এই মর্মে আশ্বস্ত করতে পারি যে আমার বিভাগ নানান আর্থিক ও প্রশাসনিক বাধাবিপত্তি সত্ত্বেও এই উদ্দেশ্যগুলি সফল করতে আন্তরিক প্রচেষ্টা চালিয়ে যাবে।

**৮.১। পর্যটন নীতির এলাকা/সম্ভাবনার ব্যাপকতা**

রেস্তরাঁ, প্রমোদ উদ্যান এবং নদীবক্ষে বিহার/জলক্রীড়াকে পর্যটনের আওতার মধ্যে এনে পর্যটন নীতির এলাকাকে প্রসারিত করা হবে। তাছাড়া কুটির ও ক্ষুদ্র শিল্পে অনুদান দেওয়ার রাজ্য সরকারি প্রকল্প পর্যটন ইউনিটগুলিকেও অন্তর্ভুক্ত করার জন্য সংশোধিত হবে যাতে আর্থিক এবং ছাড় ক্ষুদ্র পর্যটন ইউনিটগুলিকেও মঞ্জুর করা যায়।

**৮.২। পর্যটন উন্নয়ন-তথা-লগ্নি পরিকল্পনা**

১৯৯৩ সালে প্রস্তুত পর্যটন উন্নয়ন পরিকল্পনাটি পরিমার্জিত ক'রে এবং ১৯৯৭-৯৮ সালের মধ্যে পর্যটন লগ্নি পরিকল্পনা, নামি পরামর্শদাতা নিয়োগ করে জিলা পরিষদ, পৌরসভা ও জেলা প্রশাসনসমূহের সঙ্গে আলোচনাসাপেক্ষে তৈরি হবে। একবার যৌগিক পর্যটন উন্নয়ন-তথা-লগ্নি পরিকল্পনা প্রকাশিত হলে আরও ব্যাপক পরিমাণে ব্যক্তিগত লগ্নি আকর্ষণে উদ্দেশ্যে ১৯৯৭-৯৮ আর্থিক বছরের ভেতরে প্রচারকার্য চালু হবে।

**৮.৩। বর্তমান পর্যটক আবাসগুলির সংস্কার**

সরকারি ক্ষেত্রে বর্তমান পর্যটন সুযোগ-সুবিধাগুলির উন্নতিসাধণ করার কৌশলে অঙ্গ হিসেবে ১৯৯৭-৯৮ সালে কম করে ১০টি বর্তমানে চালু পর্যটক আবাস সংস্কার করার কাজ হাতে নেওয়া হবে। এর জন্যে আনুমানিক ৮০ লক্ষ টাকা খরচ হবে। তাছাড়া ১৯৯৫-৯৬ সালে শুরু হওয়া মৈনাক পর্যটক আবাসের সংস্কার ও উন্নতিসাধন ১৯৯৭-৯৮ সালের মধ্যে শেষ হবে।

**৮.৪। যেসব নির্মাণকার্য চলছে।**

গাদিয়াড়া, বিষ্ণুপুর, বহরমপুর ও মেদিনীপুরে নতুন পর্যটক আবাস নির্মাণের কাজ ও সুযোগ-সুবিধা বাড়ানোর যে কাজ চলছে তা শেষ হয়ে যাবে এবং নতুন সুযোগ-সুবিধা চালু হবে।

**৮.৫। নবনির্মিত পর্যটক আবাসগুলি চালুকরণ**

কৈখালি, পিয়ালী, মুকুটমণিপুর ও অযোধ্যা পাহাড়ে নবনির্মিত পর্যটক আবাসগুলি পরিষেবার কাজ চালু করবে।

**৮.৬। নতুন পর্যটক আবাস নির্মাণের সূত্রপাত**

কেন্দ্রীয় পরিকল্পনার আওতায় মঞ্জুরীকৃত নতুন পর্যটক আবাস/সুযোগ-সুবিধা নির্মাণের কাজ বর্ধমানে, আসানকোলে, বাঁকুড়ায়, শঙ্করপুরে, ধামাখালিতে, কৃষ্ণনগরে, মঙ্গলদ্বীপে, নিউ জলপাইগুড়ি রেল স্টেশনে, জলপাইগুড়িতে, কোচবিহারে এবং মেপল পর্যটক আবাস ও রাণীগঞ্জ পর্যটক আবাসের সম্প্রসারণের কাজ শুরু হবে। সীমান্ত অঞ্চল উন্নয়ন তহবিল কর্তৃক মঞ্জুরীকৃত একটি নতুন পর্যটক আবাস হাজারদুয়ারি প্রাসাদের কাছে লালবাগে নির্মিত হবে।

**৮.৭। নতুন প্রকল্পের জন্য সরাসরি কেন্দ্রীয় সহায়তা**

জাতীয় ও রাষ্ট্রীয় রাজপথের ওপর বিভিন্ন স্থানে ও নরঘাটে পরিপার্শ্বস্থ সুযোগ-সুবিধা তৈরিতে এবং কালিম্পং, মালদা, ব্যারাকপুর ও দুর্গাপুরে যে পর্যটক আবাসগুলি বর্তমানে চালু আছে সেগুলির সম্প্রসারণ কাজে হাত দেওয়ার জন্য কেন্দ্রীয় সহায়তা পাওয়ার চেষ্টা করা হবে।

**৮.৮। সুন্দরবন ও ডুয়ার্সে পর্যটন প্রকল্পগুলির জন্য সরাসরি কেন্দ্রীয় সহায়তা**

সুন্দরবন ও ডুয়ার্সে পর্যটনের সম্ভাবনাগুলি কাজে লাগানোর জন্য যে সমস্ত প্রকল্প জমা দেওয়া হয়েছে সেগুলি রূপায়ণের জন্য আর্থিক সাহায্য মঞ্জুর করার জন্য ভারত সরকারকে অনুরোধ করা হবে।

**৮.৯। নতুন পর্যটন আবাসের জন্য জমি**

বালুরঘাট, রামপুরহাট, পুরুলিয়া ও ঝাড়গ্রামে পর্যটক আবাস নির্মাণের জন্য জেলাশাসকদের সাহায্যে জমি চিহ্নিতকরণ ও দখলের কাজ শেষ করা হবে।

**৮.১০। ব্যক্তিমালিকানাধীন ক্ষেত্রের লগ্নি**

বর্ধমান শহরে ও তিস্তা বাঁধ অঞ্চলে ইতিমধ্যে সরকার যে সব জমি অধিগ্রহণ করেছে সেখানে পর্যটনের উপযোগী স্থান নির্মাণে ব্যক্তিমালিকানাধীন ক্ষেত্রগুলিকে নির্বাচন করা হবে।

**৮.১১। ওয়াটার ক্র্যাফটস**

সময়মতো ভারত সরকারের কাছ থেকে প্রয়োজনীয় অর্থ পাওয়া গেলে যে দুটো লঞ্চ এখন নির্মীয়মাণ সেগুলির নির্মাণের কাজ শেষ হয়ে যাবে ও সেগুলি চালু করা হবে।

**৮.১২। কর্মী প্রশিক্ষণ এবং নতুন প্রশিক্ষণ কেন্দ্র**

১৯৯৭-৯৮ সালের বাজেটে যে টাকা বরাদ্দ করা হয়েছে তাতে হোটেল ম্যানেজমেন্ট ইনস্টিটিউট ও ইনস্টিটিউট অব বিজনেস ম্যানেজমেন্ট অ্যান্ড সোশ্যাল ওয়েলফেয়ার-এর সহযোগিতায় পর্যটন বিভাগের প্রায় ২০০ কর্মীকে পেশাগত প্রশিক্ষণ দেওয়ার ব্যবস্থা করা হবে। পর্যটন ক্ষত্রে পেশাগত শিক্ষাদানের জন্য নতুন শিক্ষণ কেন্দ্র স্থাপনের জন্য ইন্ডিয়ান ইনস্টিটিউট অব বিজনেস ম্যানেজমেন্ট অ্যান্ড সোশ্যাল ওয়েলফেয়ারকে শিলিগুড়িতে অধিগৃহীত জমি দেওয়া হবে। পর্যটন বিভাগ জমি চিহ্নিতকরণ ও অধিগ্রহণের চেষ্ট চালাবে নিম্নলিখিত সংস্থাগুলি স্থাপনের জন্য—(ক) হোটেল ম্যানেজমেন্ট ইনস্টিটিউট এবং কলকাতায় একটি জলক্রীড়া কেন্দ্র (খ) দুর্গাপুর/শান্তিনিকেতন, দীঘা/শঙ্করপুর এবং লালবাগে ফুড ক্র্যাফট ইনস্টিটিউট এবং (গ) পার্বত্য অঞ্চলে কালীঝোরায় জলক্রীড়া কেন্দ্র।

**৮.১৩। বিপণন ও প্রচার**

পশ্চিমবঙ্গে পর্যটন সামগ্রীর ঠিকঠাক প্রচার ও বিপণনের জন্য আদর্শ পর্যটক সাহিত্য নামকরা বিজ্ঞাপন সংস্থাগুলিকে দিয়ে তৈরি করা হবে ও ছাপানো হবে। তাছাড়া, রাজ্যে পর্যটন বিভাগ ও পশ্চিমবঙ্গ উন্নয়ন নিগম পর্যটন উৎসব সংগঠিত করবে, অন্যান্য রাজ্যে জাতীয় স্তরের পর্যটন উৎসবে যোগ দেবে যাতে দেশীয় লগ্নিকারক ও পর্যটকদের আকর্ষণ করা যায়। গুরুত্বপূর্ণ আন্তর্জাতিক পর্যটন জেলাগুলিতে যোগদানের জন্যও চেষ্টা করা হবে।

**৮.১৪। তথ্য প্রযুক্তি**

সরকারি পর্যটক আবাসগুলি সংরক্ষণ করার ব্যাপারে পর্যটকদের যাতে সুবিধা হয় তার জন্য দুর্গাপুর, শিলিগুড়ি, দিল্লি ও মাদ্রাজে কম্প্যুটারচালিত সংরক্ষণ তথা তথ্যকেন্দ্র তৈরির ব্যবস্থা করা হবে। এর ফলে পর্যটন-সংক্রান্ত নানান তথ্য প্রদানের কাজও ভালভাবে করা যাবে।

**৮.১৫। ব্যবসায়িক কাজকর্মের হস্তান্তর**

পর্যটন অধিকারের বাদবাকি ব্যবসায়িক কাজ, যথা, ৫টি পর্যটক আবাস এবং একটি ওয়াটার ক্র্যাফট ও পর্যটক যানের চলাচল অধিকারের সংশ্লিষ্ট কর্মীসহ পশ্চিমবঙ্গ পর্যটন উন্নয়ন নিগমের হাতে তুলে দেওয়া হবে যাতে পর্যটন অধিকার নীতি নির্ধারণ,

রাজ্যে পর্যটন-সংক্রান্ত কাজকর্মের উন্নতিসাধন এবং নিয়ন্ত্রণের ব্যাপারে মনোনিবেশ করতে পারে।

৯। **পশ্চিমবঙ্গ পর্যটন উন্নয়ন নিগম**

৯.১। পর্যটন ক্ষেত্রে অগ্রগতিকে কার্যকর করে তোলার কাজে ভূমিকা পালনের পাশাপাশি পর্যটন অধিকারের ব্যবসায়িক কাজকর্মের পরিচালনা করার জন্য ১৯৭৪ সালে পশ্চিমবঙ্গ পর্যটন উন্নয়ন নিগম গঠিত হয়। এটি পর্যটন বিভাগের প্রসাসনিক নিয়ন্ত্রণাধীন সংস্থা। প্রাথমিকভাবে ১৪টি পর্যটক আবাস এবং ওই সব আবাসগুলিতে কর্মরত পর্যটন বিভাগের ১৭৫ জন কর্মীকে নিগমের হাতে তুলে দেওয়া হয়েছিল। পরবর্তীকালে অন্যান্য আবাসগুলিও পুরনো ও নতুন দু'ধরনেরই, নিগমের হাতে তুলে দেওয়া হয়েছিল এবং পর্যটন বিভাগের নিয়োজিত কর্মীর সংখ্যা বেড়ে দাঁড়িয়েছিল ২২১ জন।

৯.২। বর্তমানে নিগম নিজেই ৬২৫ জন কর্মীর সহায়তায় ৯৬২টি শয্যাবিশিষ্ট ও ৪১২টি ঘরসম্বলিত ২৭টি পর্যটক আবাস পরিচালনা করছে। এগুলির সঙ্গে নিগম গঙ্গাসাগর, বক্রেশ্বর, দীঘা ও শান্তিনিকেতনে তার ৪টি সম্পত্তি পরিচালন চুক্তির ভিত্তিতে ব্যক্তি-মালিকানাধীন কয়েকটি সংস্থাকে দিয়েছে। নিগমের সরাসরি পরিচালনার অন্তর্গত ২৭টি পর্যটক আবাসের মধ্যে ১৭টি আবাস বর্তমানে কিছু পরিচালনগত উদ্বৃত্ত উৎপন্ন করছে এবং মোট ব্যবসার পরিমাণ ১৯৮৯-৯০ সালে ২৫০ লক্ষ টাকা থেকে ১৯৯৬-৯৭ সালে ৮০০ লক্ষ টাকায় বর্ধিত হয়েছে।

৯.৩। প্রচুর সংখ্যক অলাভজনক ছোট ছোট পর্যটক আবাসের বোঝা বয়ে, নিগম ধারাবাহিক আর্থিক ক্ষতির মুখোমুখি হয়েছিল আশির দশকে। কিন্তু নিগমের কাজকর্মে বৈচিত্র্য আনার মধ্য দিয়ে ও যথাযথ প্রশাসনিক পদক্ষেপ গ্রহণ করে এটাকে ধীরে ধীরে অলাভজনক সংস্থা থেকে ক্ষুদ্র পরিচালনগত উদ্বৃত্ত সংস্থায় নিয়ে যাওয়া হচ্ছে। এটা গত বারো বছরের আর্থিক ফলাফলের নিম্নলিখিত পরিচয় থেকে পরিষ্কার হবে ঃ

| বছর | লাভ (+) অবচয় ও অন্যান্য অ-নগত ব্যয় ধরে (লক্ষ টাকায়) | ক্ষতি (-) অবচয় ও অন্যান্য অ-নগদ ব্যয় না ধরে (লক্ষ টাকায়) |
|---|---|---|
| ১৯৯২-৯৩ | + ২১.৭৬ | + ৪১.৯৭ * |
| ১৯৯৩-৯৪ | - ৪৭.৭৩ | - ২৪.৭৯ |
| ১৯৯৪-৯৫** | - ১১.২৭ | + ৮.৭৩ |
| ১৯৯৫-৯৬** | - ২৪.৮৮ | + ২.১২ |

টিকা ঃ (১) ৩৪.৯৬ লক্ষ টাকার সম্পত্তি বিক্রয়ের লাভজাত' অস্বাভাবিক উদ্বৃত্ত।

(২) ** অনিরীক্ষিত হিসাব।

(৩) এখানে এই প্রসঙ্গ উল্লেখ করা যেতে পারে যে গত দু বছর ধরে বেশ কিছু সংখ্যক পর্যটক মেরামতি ও সংস্কারের কাজ হাতে নেওয়া হয়েছে যা উল্লিখিত সময়ে ব্যবসায় কিছু ক্ষতি করেছে।

৯.৪। বর্তমান পর্যটক আবাসগুলি, যথা—শান্তিনিকেতন পর্যটক আবাস, মেপল পর্যটক আবাস, মরগান হাউস পর্যটক আবাস এবং মাদারিহাট পর্যটক আবাসের সংস্কার ও পরিমার্জনার কাজ ১৯৯৫-৯৬ সালে শুরু হয়েছিল এবং ১৯৯৬-৯৭ সালে মোটামুটিভাবে শেষ হয়েছে। এই আবাসগুলি বর্তমানে পর্যটকদের আরও উন্নতমানের সুযোগ-সুবিধা দিচ্ছে। আগামী বছরগুলিতে নিগমের আর্থিক অবস্থা, আশা করা যায়, উল্লেখযোগ্যভাবে উন্নতি করবে।

৯.৫। কেন্দ্রীয় ও রাজ্য সহায়তায় বহরমপুর পর্যটক আবাস, বিষ্ণুপুর পর্যটক আবাস এবং রূপনারায়ণ পর্যটক আবাসগুলির সম্প্রসারণের কাজ এখনও চলছে। শিলিগুড়িতে মৈনাক পর্যটক আবাসের সংস্কারেও উন্নতিসাধনে আনুমানিক ২.১০ লক্ষ টাকার কাজ হাতে নেওয়া হয়েছে। এই টাকা ইউনাইটেড ব্যাঙ্ক অব ইন্ডিয়ার কাছ থেকে ঋণ হিসেবে পাওয়া গেছে। দুর্গাপুর পথিক মোটেল, ব্যারাকপুর পর্যটক আবাস, মরগান হাউস পর্যটক আবাস এবং মেপল পর্যটক আবাসগুলির সম্প্রসারণের কাজ পরিকল্পিত হয়েছে। পরবর্তী ১৯৯৭-৯৮ আর্থিক বছরে এই কাজে কেন্দ্রীয় ও রাজ্য সরকারের আর্থিক সহায়তায় হাত দেওয়া হবে।

৯.৬। কর্মিদের কর্মদক্ষতা বাড়াতে এবং পর্যটকদের আরও উন্নতমানের পরিষেবা দেওয়ার জন্য প্রায় ৬০ জন কর্মীকে পর্যটন উন্নয়ন নিগম পর্যটন বিভাগের সঙ্গে সহযোগিতায় প্রশিক্ষণ দিয়েছে। তাছাড়া, পর্যটন বিভাগ থেকে নিয়োজিত কর্মী ও নিজস্ব কর্মিদের মধ্যে আরও বেশি করে পেশাদারিত্ব আনার জন্য পর্যটন উন্নয়ন নিগম এই প্রথমবারের জন্য একটি ব্যাপক কর্মচারী-বিষয়ক নীতি প্রণয়ন করেছে।

৯.৭। এটা আশা করা যায় যে যেহেতু পর্যটন উন্নয়ন নিগম বিভিন্ন ব্যবস্থা গ্রহণ করেছে সেহেতু নিগমের পরিচালন কর্মপদ্ধতিতে আরও বেশি উন্নতি আগামী বছরগুলিতে লক্ষ করা যাবে।

**১০। গ্রেট ইস্টার্ন হোটেল**

১০.১। ১৮৪০ সাল থেকে সম্ভবত দেশের প্রাচীনতম গ্রেট ইস্টার্ন হোটেল বর্তমান বাড়িটিতেই কাজ চালিয়ে যাচ্ছে। এই হোটেলটি ১৯৮০ সালে জাতীয়করণ করা হয়েছে। ১৯৯৫-৯৬ সালে হোটেলের আয়-ব্যয়ের চূড়ান্ত হিসাব এখনও পর্যন্ত স্থিরীকৃত হয়নি। ১৯৯৫-৯৬ সালে হোটেলের ঘর নিয়মিতভাবে ৭৫% ভর্তি ছিল এবং ১৯৯৬-৯৭ সালে এই হার সামান্য ৫% উন্নীত হয়েছে। ১৯৯৫-৯৬ এবং বর্তমানে ১৯৯৬-৯৭ সালের ব্যবসার প্রবণতা থেকে এটি প্রতীয়মান হয়েছে যে ব্যবসা বাড়লেও পরিচালন ব্যয়ও আনুপাতিক হারে বেড়েছে। তাই ১৯৯৫-৯৬ সালের লাভ, হয় ১৯৯৪-৯৫ সালের

মতো হবে, অথবা তার থেকে কম হবে। রাজ্য সরকারের বিভিন্ন বিভাগের আতিথেয়তা-সংক্রান্ত বিল মেটানোর ক্ষেত্রে বিলম্বের কারণে অর্থক্ষয়ের ব্যাপারটি এখন মুখ্য সচিবের আদেশনামার ফলে খানিকটা কমেছে। এই আদেশনামায় পশ্চিমবঙ্গের মুখ্য-সচিব সমস্ত সরকারি বিভাগগুলিকে এই নির্দেশ দিয়েছেন যে আতিথেয়তা বাবদ হোটেলের বিল যা হতে পারে তা আগে থেকে আঁচ করে তার অন্তত ৭৫% অগ্রিম হিসাবে প্রদান করতে হবে।

১০.২। হোটেল ব্যবসার এই আপাত প্রাণবন্তভাব সত্ত্বেও এটা অস্বীকার করার উপায় নেই যে হোটেলের সব কিছুই ভাল চলছে না। হোটেলটি আসলে সব দিক থেকেই সময়ের সঙ্গে তাল মিলিয়ে চলার অনুপযোগী হয়ে পড়ছে এবং শহরের অন্যান্য আধুনিক হোটেলগুলির সঙ্গে প্রতিযোগিতায় দাঁড়াতে পারছে না। শহরে নতুন তারকাখচিত হোটেলসমূহের নির্মাণে এই প্রতিযোগিতা আরও বেশি করে কঠিন হয়ে পড়েছে এবং হোটেল থেকে আয়ের পরিমাণ এর ফলে কমে যেতে বাধ্য। হোটেলটির সংস্কারসাধন ও উন্নতিবিধান, তাই আশু প্রয়োজন। আন্তর্জাতিকভাবে নামকরা ফরাসি হোটেল গোষ্ঠী "অ্যাকর এস. এ. অব ফ্রান্স"-এর একটি ইউনিট অ্যাকর এশিয়া প্যাসিফিক হোটেলটিকে আন্তর্জাতিকমানের পাঁচ তারকাখচিত ডিলাক্স হোটেলে রূপান্তরিত করার জন্য ভারত-ফ্রান্স সহযোগিতায় আনুমানিক ৯০ কোটি টাকার বেশি মূল্যের একটি প্রকল্পের প্রস্তাব করেছিল কিন্তু বিভিন্ন কর্মচারি সমিতি/ইউনিয়নের বিরোধিতায় সেই প্রকল্প ত্যাগ করতে হয়েছে। প্রায় ১২ কোটি টাকা ব্যয়ে রাজ্য পি. ডব্লু. ডি. বিভাগের সহায়তায় হোটেলটির মেরামতি ও সংস্কার কাজের দ্বিতীয় প্রস্তাবটিও বাতিল হয়ে যায়। এর কারণ দুটি। প্রথমত মেরামতি ও সংস্কারের কাজে প্রয়োজনীয় অর্থ হোটেলের নিজস্ব তহবিল থেকে কিংবা রাজ্য সরকারি তহবিল থেকে দেওয়া যায়নি আর দ্বিতীয়ত এই অর্থ হোটেলটির ছোটখাটো মেরামতি ও সংস্কার কাজে লেগে যেত যা বড়সড় মেরামতি বা সংস্কার কাজে যে অর্থ লাগত তা থেকে বহু কম। বর্তমানে সর্বশেষ প্রস্তাবটি পর্যটন বিভাগের বিবেচনাধীন রয়েছে। এই প্রস্তাব অনুযায়ী ভারত পর্যটন উন্নয়নে নিগমের সঙ্গে যৌথ উদ্যোগে একটি কোম্পানি প্রতিষ্ঠা করে প্রায় আনুমানিক ৬০ কোটি টাকা খরচে হোটেলটির সংস্কার ও মেরামতির কাজ করা হবে। এই শেষ প্রস্তাবটিকে নিয়ে হোটেল কর্মচারিদের ইউনিয়ন/সমিতিগুলির সঙ্গে কথাবার্তা চালু হয়েছে। বিভিন্ন প্রস্তাবের ভেতর থেকে কোনটা বেছে নেওয়া হবে তা নিয়ে সরকার ভাবনা-চিন্তা করছে। এই প্রস্তাবের ভেতরে একটি নামজাদা হোটেলের সঙ্গে ব্যবসায়িকভাবে লাভজনক সংযুক্তির প্রস্তাবও আছে। এই প্রস্তাব হচ্ছে ঐতিহ্যের স্মারক হিসেবে হোটেলটির সংস্কার, মেরামতি ও আধুনিকীকরণ বিষয়ক।

## ১১। দীর্ঘমেয়াদি কর্ম পরিচালনা

১১.১। পর্যটন হচ্ছে ব্যক্তিগত পরিষেবামূলক শিল্প। এই শিল্প পরিবেশ, ঐতিহ্য, ধর্ম এবং এলাকাগত সংস্কৃতিক অবলম্বন করে গড়ে ওঠে। তাই পর্যটন হচ্ছে একটি অতি

সংবেদনশীল শিল্প। পর্যটন হচ্ছে—মূলধন এবং বিপণন-নির্ভর। সেজন্য এ শিল্প জনপ্রিয় হতে দীর্ঘ সময় লাগে।

১১.২। উপরের বিষয়গুলিকে ধরে এবং ইতিমধ্যে ঘোষিত নীতির সঙ্গে খাপ খাইয়ে এবং পর্যটন উন্নয়ন তথা লগ্নি পরিকল্পনা তৈরি করে, পর্যটন দপ্তর, তার দীর্ঘমেয়াদি পরিকল্পনার অঙ্গ হিসেবে, নিম্নলিখিত চেষ্টাসমূহ করবে ঃ

(ক) পর্যটকদের এবং ব্যবসায়িদের সুবিধার্থে রাজ্যের মধ্যে বিভিন্ন জেলা সদর, শিল্প শহর ও তীর্থস্থানগুলোতে পর্যটক আবাস নির্মাণ।

(খ) স্থানীয় মানুষের আবেগের সঙ্গে সঙ্গতি রেখে বিষ্ণুপুর, লালবাগ, গৌড় ও পাণ্ডুয়ায় চিহ্নিত ঐতিহ্যশালী স্থানগুলির ব্যাপক উন্নয়ন (গ) সুন্দরবন, ডুয়ার্স এবং রাজ্যের পশ্চিমাঞ্চলের অরণ্য অধ্যুষিত এলাকায় পরিবেশ সচেতন, সম্প্রদায়-সচেতন পর্যটনের প্রসার/ওইসব অঞ্চলে পর্যটন প্রসারে বিখ্যাত উপদেষ্টাদের দ্বারা নির্মিত পর্যটন উন্নয়ন তথা—লগ্নি পরিকল্পনার আলোকে কাজ করা। (ঘ) শহর উন্নয়ন ও আবাসন বিভাগের সঙ্গে আলোচনা করে জমি চিহ্নিত করা এবং কলকাতায় বাড়তি ৪,০০০ তারকাখচিত হোটেল ঘর State of the art convention Centre ও কেনাকাটার জায়গা নির্মাণে ব্যক্তিমালিকানাধীন শহরে রূপান্তরিত করা যায় (ঙ) কলকাতার মতো জনবহুল শহরে বসবাসকারী বিভিন্ন আয়ের লোকের জন্য কলকাতার ১০০ কি. মি. ব্যাসার্ধের ভেতরে ৪০/৫০টি পর্যটক আবাস, ডে সেন্টার এবং চড়ুইভাতির স্থান নির্মাণ (চ) রাজ্যের মধ্যে সড়কপথে চলাচল যাতে নিরাপদ ও সুখকর করে তোলা যায় সেই লক্ষ্যে সমস্ত জাতীয় ও রাষ্ট্রীয় রাজপথে ৩০/৪০ কি. মি. অন্তর পথপার্শ্বস্থ সুবিধা তৈরি (ছ) শঙ্করপুর, বকখালি, ফ্রেজারগঞ্জ এবং সাগরদ্বীপে সামগ্রিক সৈকত পর্যটন উন্নয়ন (জ) ভবিষ্যতে কর্মী প্রাচুর্য রোধ করতে এবং রাজ্য পর্যটন ইউনিটগুলিতে পেশাদারিভাবে শিক্ষিত ও প্রশিক্ষণ প্রাপ্ত মনুষ্যশক্তি নিশ্চিত করতে হোটেল ও ট্রাভেল ম্যানেজমেন্ট ইনস্টিটিউট, ফুড ক্র্যাফট ইনস্টিটিউট ও ওয়াটার ক্র্যাফট ইনস্টিটিউট ইত্যাদি গুরুত্বপূর্ণ পর্যটন কেন্দ্রগুলিতে স্থাপন করা। (ঝ) সাধারণভাবে পর্যটকদের সুবিধার জন্য পর্যটন বিভাগ, অধিকার, নিগমের সঙ্গে রাজ্যে ও রাজ্যের বাইরে অবস্থিত পর্যটক আবাসগুলির যোগাযোগ ব্যবস্থার সম্প্রসারণ এবং (ঞ) সবশেষে পর্যটন নীতির ধারাবাহিক পর্যালোচনা করা, উৎসাহদান ও ছাড়ের Package এবং পর্যটন উন্নয়ন তথা—লগ্নি প্রকল্প গ্রহণ যাতে দেশের দ্রুত পরিবর্তনশীল পর্যটন চিত্রের সঙ্গে তাল মিলিয়ে চলা যায় এবং পশ্চিমবঙ্গের অবস্থানকে এক আকর্ষণীয় লগ্নির ক্ষেত্র হিসেবে বজায় রাখা যায়।

১১.৩। রাজ্য সরকার দীর্ঘমেয়াদি কর্ম-পরিকল্পনাকে সব ক্ষেত্র থেকে লগ্নি মারফত কাজে রূপায়িত করতে চান। এই সব ক্ষেত্রগুলো হল—সরকার, ব্যক্তিমালিকানাধীন ক্ষেত্র, সরকারি ক্ষেত্র এবং যৌথ ক্ষেত্র ও নীতি ও পদক্ষেপের যথাযথ মিশ্রণ।

রাজ্যে পর্যটনের ভবিষ্যৎ উন্নয়নের মধ্যে সর্বাপেক্ষা গুরুত্বপূর্ণ ক্ষেত্র হচ্ছে ডুয়ার্সের সবুজ অরণ্য ও তার মনোমুগ্ধকর বন্যপ্রাণীর অভয়ারণ্যগুলি এবং সুন্দরবনের জঙ্গল। এই উন্নয়ন পরিবেশগত পর্যটনের আওতায় পড়বে। কোনওরমভাবেই আমাদের রাজ্যের বনজ সম্পদকে ক্ষতিগ্রস্ত না করে পর্যটকদের প্রকৃতির কাছাকাছি নিয়ে যাওয়া, তাদের প্রকৃতি উপভোগ করানোই হচ্ছে আমাদের উদ্দেশ্য। এই পরিবেশের সঙ্গে বন্ধুত্বমূলক পর্যটন-কাজকর্ম তাই সাবধানতার সঙ্গে পরিচালন করতে হবে। অনিয়ন্ত্রিত পর্যটনকে উৎসাহ দেওয়া হবে না। আমি সম্মানিত সদস্যদের জানাতে পেরে আনন্দিত যে এই লক্ষ্যে রাজ্য সরকারের অন্যান্য বিভাগ বিশেষত বনবিভাগের সঙ্গে ভালরকম সহযোগিতার ক্ষেত্র প্রস্তুত হয়েছে।

১১.৪। আমি আশা করি পর্যটন শিল্পের সমস্ত অংশ এবং জনগণের সক্রিয় সহযোগিতায় পশ্চিমবঙ্গ তার বিপুল পর্যটন সম্ভাবনা নিয়ে শুধুমাত্র এই দেশের নয় সমগ্র দক্ষিণ-পূর্ব এশিয়ার পর্যটন মানচিত্রে একটি আলাদা স্থান অধিকার করতে পারবে।

## DEMAND No. 85

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 6,63,20,000 be granted for expenditure under Demand No. 85, Major Head : "3454—Census, Surveys and Statistics", during the next financial year.

(This is inclusive of a total sum of Rs. 2,20 00 000 already voted on account)

(Printed Budget Speech of Dr. Asim Kumar Dasgupta on Demand No. 85 laid on the Table was taken as read.)

Hon'ble Speaker, Sir,

On the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 6,63,20,000.00 (Rupees six crores sixty-three lakhs twenty thousands) only be granted for expenditure under Demand No. 85, Major Head : "3454—Census, Survey and Statistics". [This is inclusive of a sum of Rs. 2,20,00,000.00 (Rupees two crores twenty lakhs) only already voted on account.]

The provisions included in this Demand relate to both Non-Plan and Plan expenditure during the year 1997-98

The Bureau of Applied economics & Statistics undertakes annual estimation of State Domestic Product, Economic and Functional Classification of the State Budget, computation of Monthly Index of Industrial Production, Preparation of Annual Indices of Agricultural Areas, Production and Productivity, Preparation of Monthly wholesale Price Index Number of Consumer Prices in selected urban centres of the State including all District Headquarters.

The activities of the Bureau also include collection and compilation of various official statistics and publication of books and periodicals containing statistics on important topics, such as State and District Level Statistical Handbooks, Key Statistics (for districts), handbook on Government Undertakings and Statistical Appendix to the Economic Review of the State for submission to the Legislative assembly each year is also one of the important activities of the Bureau. Besides, the Bureau issues a monthly Statistical Digest. The Bureau has been entrusted to make data available to members of newly Constituted District Planning committees in the districts.

The Bureau of Applied Economics & Statistics supplies statistical information to different Government and non-Government agencies. The Bureau, for this purpose, maintains a Library. It also organises training of personnel connected with statistical work of Government offices at different levels.

The Bureau also conducts Annual Census of State Government employees and compiles municipal statistics. The activities of the Bureau also include socio-economic surveys including those in collaboration with the National Sample Survey Organisation and the collection and compilation of Industrial Statistics from registered factories which are not covered by Annual Survey of Industries (ASI) undertaken by the Government of India.

The Agricultural Statistical Wing of Bureau of Applied Economics & Statistics, Government of West Bengal performs the work of estimation of yield rate as well as production of major crops in the four crop seasons of West Bengal. The yield rates are estimated at district level and the estimates at district level are pooled to form the estimates at State level. For this purpose at least 16 crop cutting experiments are required at block level. Three agencies namely, Bureau of Applied Economics & Statistics, Directorate of Agriculture and Directorate of Land & Land Records are involved for the said work. The total Ex-

penditure incurred for the said work is borne by the department of Agriculture, Government of West Bengal.

Government of India decided to undertake the work of Fourth Economic Census, 1997-98 throughout the country. The census will cover all the agricultural (excluding plantation and crop production) and non-agricultural enterprises classified as own account enterprises within the geographical area of the country. Accordingly, on behalf of Government of West Bengal, Bureau of Applied Economics & Statistics is going to conduct the said work of the census will be performed in all the districts by the Government employees of different departments under the Government of West Bengal. The total expenditure to be incurred for the said census will be completely borne by the Government of India.

The Bureau maintains Mechanical Tabulation unit for quick tabulation of data collected by it.

During the Annual Plan 1994-95, the scheme "Strengthening of the District Statistical Offices'' has been undertaken and this Plan scheme will continue in the year 1997-98. In order to strengthen the Compilation and Analytical Wing of the District Statistical Offices, to meet the statistical needs of the District Planning Committee, for expenditous release of the District Statistical Handbooks and also for augmenting the size of the State sample of NSS so as to obtain reliable estimates at the regional level, the scheme has been included in the State Annual Plan.

With these few words, Sir, I request the House to approve the Demand placed by me.

## DEMAND No. 86

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 4,94,40,000 be granted for expenditure under Demand No. 86, Major Head : "3456—Civil Supplies", during the next financial year.

(This is inclusive of a total sum of Rs. 1,65,00,000 already voted on account)

Budget Speech of Shri Kalimuddin Shams on Demand No. 86 laid on the Table was published along with Demand No. 54.

## DEMAND No. 87

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 2,87,50,000 be granted for expenditure under Demand No. 87, Major Head : "5465—Investments in General Financial and Trading Institutions and 7465—Loans for General Financial and Trading Institutions", during the next financial year.

(This is inclusive of a total sum of Rs. 96,00,000 already voted on account)

Printed Budget Speech of Shri Bidyut Ganguly on Demand No. 87 laid on the Table was published along with Demand No. 24.

## DEMAND No. 88

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 4,75,65,000 be granted for expenditure under Demand No. 88, Major Head : "3475—Other General Economic Services", during the next financial year.

(This is inclusive of a total sum of Rs. 1,58,00,000 already voted on account)

Printed Budget Speech of Shri Bidyut Ganguly on Demand No. 88 laid on the Table was published along with Demand No. 54.

## DEMAND No. 89

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 26,54,00,000 be granted for expenditure under Demand No. 89, Major Head : "2215—Water Supply and Sanitation (Prevention of Air and Water Pollution)", during the next financial year.

(This is inclusive of a total sum of Rs. 8,85,00,000 already voted on account)

Printed Budget Speech of Shri Manabendra Mukherjee on Demand No. 89 laid on the Table was published along with Demand No. 82.

## DEMAND No. 90

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 2,16,25,33,000 be granted for expenditure under Demand No. 90, Major Head : "3604—Compen-

sation and Assignments to Local Bodies and Panchayati Raj Institutions (Excluding Panchayati Raj)", during the next financial year.

(This is inclusive of a total sum of Rs. 86,50,00,000 already voted on account)

(Printed Budget Speech of Shri Ashok Bhattacharjee on Demand No. 90 laid on the Table was taken as read.)

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, দাবি নং ৯০-এর অধীনে ১৯৯৭-৯৮ সালের "৩৬০৪—স্থানীয় সংস্থা এবং পঞ্চায়েতিরাজ সংগঠনকে (পঞ্চায়েতিরাজ বাদে) ক্ষতিপূরণ ও দায়িত্ব" বাবদ মুখ্য খাতে ব্যয়ের জন্য মোট ২১৬,২৫,৩৩,০০০ টাকা অনুমোদন করা হোক। এই অঙ্কের মধ্যে ভোট-অন-অ্যাকাউন্টে অনুমোদিত ৮৬,৫০,০০,০০০ টাকাও অন্তর্ভুক্ত।

বিগত দু'দশকে রাজ্য প্রশাসনে এবং জন-জীবনে বিস্তর পরিবর্তন ঘটে গেছে। প্রশাসনের সঙ্গে জনগণের নিবিড় যোগসূত্র স্থাপনে তৃণমূলস্তরে গণতন্ত্রের অভূতপূর্ব প্রসার, বলা যেতে পারে, এর মধ্যে সর্বাগ্রগণ্য। যে-কোনও উন্নয়নশীল দেশে প্রশাসন ও জনগণের এই সম্মিলিত প্রয়াস ছাড়া প্রত্যাশিত উন্নয়ন বাস্তবায়িত হতে পারে না। কৃষি থেকে শিল্প এবং পরিষেবা—সব ক্ষেত্রেই এর অনিবার্যতা অনস্বীকার্য।

জাতীয় অর্থনীতির বিকাশে পুরসভাগুলির যে একটি গুরুত্বপূর্ণ ভূমিকা রয়েছে, বিলম্বে হলেও কেন্দ্রীয় স্তরে এই উপলব্ধি উন্নয়নের ক্ষেত্রে যে অপরিসীম গুরুত্বপূর্ণ—৭৪তম সংবিধান সংশোধন তার প্রকৃষ্ট প্রমাণ। সাংবিধানিক স্বীকৃতি এবং সম্প্রসারিত দায়-দায়িত্বে পুরসভাগুলিতে বর্তমানে যে প্রাণ-স্পন্দন পরিলক্ষিত হচ্ছে, কুড়ি বছর আগে তা এক কথায় অকল্পনীয় ছিল।

অনস্তিত্ব থেকে অস্তিত্বে উত্তরণ ঘটেছে পুরসভাগুলির। গতানুগতিকতা থেকে ঘটেছে মুক্তি। আজ এবং আগামীর নির্ভরযোগ্য প্রতিষ্ঠান হিসেবে পুরসভার এই বিবর্তন পশ্চিমবঙ্গের মতো এতখানি লক্ষ্যণীয় বোধ হয় অন্য কোনও রাজ্যে এতাবৎ সম্ভব হয়ে ওঠেনি।

পশ্চিমবঙ্গে পুর-বিবর্তনের এই ইতিহাস ৭৪-তম সংবিধান সংশোধনের অপেক্ষায়, আপনারা অবগত আছেন, থমকে থাকেনি। এই প্রক্রিয়া বামফ্রন্ট সরকার ক্ষমতাসীন হবার সময় থেকেই নিরবচ্ছিন্নভাবে চলেছে। বস্তুত, ৭৪-তম সংবিধান সংশোধনের অনেক মৌলিক সংশোধন ইতিপূর্বেই পুর-প্রশাসনে আমাদের রাজ্যে কার্যকরি হয়েছিল। বিগত দু'দশকে পশ্চিমবঙ্গের পৌর-ভাবনায় এবং কর্মসূচিতে তার সুস্পষ্ট প্রতিফলন আপনাদের সতর্ক নজরদারি কখনও এড়িয়ে যায়নি। রাজ্যের সার্বিক উন্নয়নে তৃণমূলস্তরে পঞ্চায়েতের সঙ্গে পুরসভাগুলিও আজ তাই একান্ত নির্ভরযোগ্য যোগ্য-প্রতিষ্ঠানের মর্যাদা অধিকার করতে পেরেছে।

পুরসভাগুলি আজ তাই শুধু আত্মপ্রতিষ্ঠাই নয়, আত্মবিশ্বাসী এবং জাতীয় উন্নয়নের বিশাল কর্মসূচির সক্রিয় শরিক।

এই রাজ্যে পুর-প্রশাসনে নির্বাচন একটি নিরবচ্ছিন্ন প্রক্রিয়া। রাজ্য নির্বাচন কমিশনই এই নির্বাচন পরিচালনা করেন। রায়গঞ্জ এবং পূজালীত সাধারণ নির্বাচন অনুষ্ঠিত হয়েছে বিগত জুন মাসে। এ-ছাড়াও উপ-নির্বাচন সংঘটিত হয়েছে বিভিন্ন জেলাতে আরও ৭টি পৌরসভার ৭টি ওয়ার্ডে। নবগঠিত দুর্গাপুর মিউনিসিপ্যাল কর্পোরেশন ও কুপার্স ক্যাম্প প্রজ্ঞাপিত অঞ্চল এবং হলদিয়া প্রজ্ঞাপিত অঞ্চলে বর্তমান বছরেই সাধারণ নির্বাচন অনুষ্ঠিত হবে। উপ-নির্বাচন অনুষ্ঠিত হবে কলকাতা কর্পোরেশনের তিনটি ওয়ার্ড এবং বারাসত ও কোন্নগর পুরসভার দু'টি ওয়ার্ডে।

পুর-প্রশাসনকে গতিশীল এবং সর্বাধুনিকীকরণে পুর-আইন-কানুনের নিয়মিত পরিবর্তন, পরিবর্ধন এবং পরিমার্জন একটি অত্যাবশ্যাক কাজ। এই কাজ নিরবচ্ছিন্নভাবেই আমরা করে চলেছি। মাননীয় সদস্যবৃন্দের টেবিলে ইতিপূর্বেই এ সংক্রান্ত কাগজপত্র আমরা পেশ করেছি। নতুন আরও কিছু প্রস্তাব অচিরেই পেশ করা হবে। এদের মধ্যে বিশেষভাবে উল্লেখযোগ্য হল ঃ জনসংখ্যা-নির্বিশেষে ওয়ার্ড-কমিটি গঠন, নির্বাচিত পুর-প্রতিনিধিদের নির্বাচনোত্তর দলত্যাগ নিবারণ সম্পর্কিত বিধিনিষেধ, পুরসভার নিজস্ব রাজস্ব বৃদ্ধি, প্রতিটি পুরসভায় বার্ষিক ও পঞ্চবার্ষিক উন্নয়ন ও আর্থিক পরিকল্পনা রচনা বাধ্যতামূলক করা, সেনাবাহিনীর প্রাক্তন কর্মচারিবৃন্দের ক্ষেত্রে পৌরকরের ছাড় ইত্যাদি।

এ-ছাড়াও একাধিক নিয়মাবলীর পরিবর্তন এবং নতুন নতুন নিয়মাবলী রচনা করা হয়েছে। এদের মধ্যে সবচেয়ে গুরুত্বপূর্ণ হল পৌরাঞ্চলে গৃহনির্মাণ সংক্রান্ত নিয়মাবলী। এই নিয়মাবলী। এই নিয়মাবলী অন্তর্ভুক্ত উল্লেখযোগ্য বিষয়গুলি হল ঃ নতুন নির্মাণ বা পুনর্নির্মাণের ক্ষেত্রে বাড়ির জমি এবং বাড়ির প্ল্যান স্বতন্ত্রভাবে অনুমোদন করাতে হবে ; শিল্প-গৃহ ব্যতীত অন্য কোনও শিল্পের জমিতে নির্মাণ করতে গেলে—আরবান ল্যান্ড সিলিং আইন, ১৯৭৬-এর ২(ডি) ধারায় উল্লিখিত ক্ষমতাসম্পন্ন আধিকারিকের পূর্ব-অনুমতি নিতে হবে ; রাজ্য সরকারের আগাম অনুমতি ছাড়া কোনও পুকুর, খাল, জলাশয় ইত্যাদি ভরাট করা চলবে না; বাড়ি তৈরির নক্সা কিংবা বাড়ি তৈরির কাজ তদারকির জন্য বাড়ির উচ্চতা অনুসারে স্থপিত, বাস্তুকার, লাইসেন্স-প্রাপ্ত বা ডিপ্লোমা-প্রাপ্ত বাস্তুকার বা স্থপতি নিয়োগ আবশ্যিক এবং এদের পৌরসভার তালিকাভুক্ত হতে হবে ; বেআইনি বাড়ি ভেঙে দেবার সিদ্ধান্ত পৌরসভা নিতে পারবে এবং এই ভাঙার কাজ বাড়িওয়ালা নিজেই করবেন অথবা তারই খরচে কোনও নির্ধারিত আধিকারিক করবেন ; ১৪.৫ মিটারের অধিক উচ্চতাসম্পন্ন বাড়ি এবং সরকার অনুমোদিত প্রকল্পে বাড়ি তৈরির ব্যাপারে পৃথক নিয়মাবলী করা হয়েছে। এ-ধরনের বাড়ি সরকারের আগাম অনুমতি ছাড়া করা যাবে না।

পৌরাঞ্চলে আর্থ-সামাজিক এবং পরিকাঠামোগত উন্নয়নে যে ব্যাপক কর্মসূচি এ-রাজ্যে গৃহীত হয়েছে, এবারে তার একটি সংক্ষিপ্ত প্রতিবেদন রাখছি।

প্রথমেই স্মরণ করিয়ে দিতে চাই যে, পৌরাঞ্চলে আমাদের রাজ্যে দারিদ্র্যসীমার নিচে অবস্থানকারি মানুষের সংখ্যা-৩৯ শতাংশ। কেন্দ্রীয় সরকার নিযুক্ত লাকড়াওয়ালা কমিটির প্রতিবেদনেই এই তথ্য প্রকাশিত। এই মানুষগুলি সাধারণভাবে বস্তিবাসী, যদিও শহরের অন্যত্রও এরা ছড়িয়ে-ছিটিয়ে আছেন। এই মানুষগুলির জীবনযাত্রার মান এবং পরিবেশগত উন্নয়নের কর্মসূচিগুলি সেই কারণে অগ্রাধিকারের সঙ্গে রূপায়িত হচ্ছে। এই কর্মসূচিগুলি

হল ঃ

(ক) স্বল্প-মূল্যের স্বাস্থ্যসম্মত শৌচাগার নির্মাণ (ILCS)

(খ) নেহরু রোজগার যোজনা (NRY)

(গ) দরিদ্রদের জন্য মৌল নাগরিক পরিষেবা (UBSP)

(ঘ) প্রধানমন্ত্রীর নিবিড় নগর-দারিদ্রদূরীকরণ প্রকল্প (PMIUPEP)

(ঙ) জাতীয় বস্তি উন্নয়ন প্রকল্প (NSDP)

(চ) মৌল ন্যূনতম পরিষেবা (BMS)।

শহরের দারিদ্রসীমার নিচে অবস্থানকারী মানুষের জন্যে বামফ্রন্ট সরকারের ঘোষিত দায়বদ্ধতার কথা আপনারা অবগত আছেন। কিন্তু কেবলমাত্র বস্তি অঞ্চল বা তার অধিবাসীদের সার্বিক উন্নয়নের কর্মসূচি পৌর উন্নয়নকে সম্পূর্ণতা দিতে পারে না। এই কারণে পৌর উন্নয়নের একটি অখন্ড দৃষ্টিভঙ্গির প্রয়োজন। এই দৃষ্টিভঙ্গি থেকেই আমরা ক্ষুদ্র এবং মাঝারি শহরের নিবিড় উন্নয়ন (IDSMT) প্রকল্প এবং পৌরাঞ্চলের সাধারণ উন্নয়নের জন্য পৃথক কর্মসূচির ব্যবস্থা রেখেছি। দশম অর্থ-কমিশনের সুপারিশভিত্তিক কেন্দ্রীয় অনুদানও সাধারণভাবে সমগ্র পৌরাঞ্চলের পরিকাঠামো এবং পরিষেবাগত উন্নয়নের কাজে ব্যবহৃত হবে।

জাতীয় বস্তি উন্নয়ন প্রকল্প, দশম অর্থ কমিশনের সুপারিশে প্রাপ্ত অনুদানের সাহায্যে উন্নয়নমূলক কাজ এবং মৌল ন্যূনতম পরিষেবা প্রকল্পগুলি বর্তমান বছরেই চালু করা হয়েছে। জাতীয় বস্তি উন্নয়ন প্রকল্পে এ-বছরে মোট ৩০ কোটি টাকা ব্যয় করা হবে। এর মধ্যে কেন্দ্রীয় ঋণ এবং অনুদান শতকরা ৮০ ভাগ, রাজ্য অনুদান ২০ ভাগ। কেবলমাত্র শহরের বস্তি অঞ্চলেই এই অর্থ ব্যয়িত হবে। বিভিন্ন পরিকাঠামো এবং পরিষেবা ও পরিবেশগত উন্নয়ন যেমন এর উদ্দেশ্য, বস্তিবাসীর আর্থ-সামাজিক জীবনযাত্রার মানোন্নয়নও তেমনি এর অন্যতম লক্ষ্য।

দশম অর্থ কমিশনের সুপারিশের ভিত্তিতেও এ-বছর সর্বমোট ৪২.৫ কোটি টাকা ব্যয়িত হবে। এই টাকার একটি অংশ কেবলমাত্র বস্তি-উন্নয়নেই ব্যয়িত হবে। বাকি টাকা শহরাঞ্চলের বিভিন্ন পরিষেবা এবং পরিকাঠামোগত উন্নয়নে ব্যয়িত হবে। কিছু শহরাঞ্চলে বিশেষ-বিশেষ গুরুত্বপূর্ণ উন্নয়ন প্রকল্প রূপায়ণের জন্যেও বিশেষ বরাদ্দের ব্যবস্থা করা হয়েছে। অপসারণের জন্যে জমি ক্রয়, বাইপাস রাস্তা, বাণিজ্য কমপ্লেক্স, প্রেক্ষাগৃহ বা অতিথিশালা নির্মাণ, পৌরভবন নির্মাণ ইত্যাদি প্রকল্প এই শ্রেণীভুক্ত।

মৌল ন্যূনতম পরিষেবা প্রকল্পের অর্থ জেলা পরিকল্পনা কমিটির মাধ্যমে পৌরসভাগুলির হাতে তুলে দেওয়া হয়েছে। এই প্রকল্পে শহরাঞ্চলে রাস্তা নির্মাণ ও সম্প্রসারণ, পানীয় জলের উৎস নির্মাণ এবং দরিদ্র শহরবাসীর জন্যে গৃহনির্মাণ করা যাবে। পৌরসভার নিজস্ব যেসব আবাসগৃহে পৌর সাফাই-কর্মচারিবৃন্দ বসবাস করেন, সেগুলির সংস্কারও এর আওতায় পড়বে। পৌর সম্পত্তির সাধারণ বার্ষিক রক্ষণাবেক্ষণের কর্মসূচি এই প্রকল্পের অন্তর্ভুক্ত নয়।

এই তিনটি প্রকল্পেই পরিকল্পনা রচনা এবং তা রূপায়ণের মূল দায়িত্ব পৌর-সভাগুলির উপরই ন্যস্ত। কমিউনিটি ডেভেলপমেন্ট সোসাইটি বা ওয়ার্ড কমিটির সহযোগিতায় পৌরসভাগুলি এই দায়িত্ব পালন করবে। কারিগরি ব্যাপারে সহায়তা করবেন মিউনিসিপ্যাল ইঞ্জিনিয়ারিং ডাইরেক্টরেট-এর আধিকারিকবৃন্দ।

এখানে উল্লেখযোগ্য যে, কেন্দ্রে যুক্তফ্রন্ট সরকারের ঘোষিত নীতি অনুযায়ী—দারিদ্র সীমার নিচে বসবাসকারী শহুরে মানুষের জীবনযাত্রার মান উন্নয়নের জন্য, জাতীয় বস্তি উন্নয়ন প্রকল্পের তিন-চতুর্থাংশ এবং ন্যূনতম মৌল পরিষেবা ও দশম অর্থকমিশনের প্রতিশ্রুত প্রায় সম্পূর্ণ অর্থই রাজ্যের কাছে পৌঁছেছে। কেন্দ্রীয় যুক্তফ্রন্ট সরকার এজন্যে আমাদের ধন্যবাদার্হ।

বর্তমান আর্থিক বছরে জাতীয় বস্তি উন্নয়ন প্রকল্প, মৌল ন্যূনতম পরিষেবা এবং দশম অর্থ কমিশনের অনুদানের ফলে—সি. এম. ডি. এলাকাভুক্ত এবং সি. এম. ডি. এলাকাবহির্ভূত পৌরাঞ্চলে উন্নয়নমূলক কাজে মাথাপিছু ব্যয়ের পরিমাণ উল্লেখযোগ্যভাবে বৃদ্ধি পাবে।

এ-রাজ্যের অনেক পুরসভারই এখনও কোনও নিজস্ব অফিস বিল্ডিং নেই। অনেক পুরসভার অফিস-বিল্ডিং ভগ্নপ্রায় এবং অপরিসর। এই সব পুরসভা যাতে নিজস্ব আয় এবং রাজ্য সরকারের অনুদানের ভিত্তিতে নতুন অফিস-বিলিং বা পুরনো বিল্ডিং-এর উন্নয়ন এবং সম্প্রসারণ করতে পারেন, সেই উদ্দেশ্যে একটি পৃথক খাতে অর্থ বরাদ্দের প্রস্তাব আছে। এই প্রস্তাবটি কার্যকর হলে দীর্ঘদিনের একটি গুরুতর প্রশাসনিক সমস্যার সমাধান হবে বলে আশা করা যায়।

ক্ষুদ্র এবং মাঝারি শহরের নিবিড় উন্নয়ন প্রকল্পে (IDSMT) বর্তমান বছরে অনুমোদিত হয়েছে নিম্নলিখিত ৬টি শহর ঃ মেখলিগঞ্জ, হলদিবাড়ি, দিনহাটা, ধুলিয়ান, বাদুড়িয়া এবং সাঁইথিয়া।

আমাদের প্রস্তাব ছিল ১১টি নতুন শহরের। আর্থিক কারণে এই প্রস্তাবে কেন্দ্রীয় সরকার সম্মত হননি। আশাকরি, আগামী বছরে এই প্রকল্পে অধিকতর নতুন পুরসভাকে অন্তর্ভুক্ত করা যাবে।

সমস্ত উন্নয়ন প্রকল্প রূপায়ণেই আমরা নগরবাসীর সক্রিয় অংশগ্রহণকে উৎসাহিত করছি। দারিদ্রদূরীকরণ প্রকল্পগুলির ক্ষেত্রে এ-কথা বিশেষভাবে প্রযোজ্য। প্রকল্প রচনা, রূপায়ণ এবং তদারকিতে পুরসভার সার্বিক নেতৃত্বে নগরবাসী মুখ্য ভূমিকা পালন করছেন। কমিউনিটি ডেভেলপমেন্ট সোসাইটি (CDS) কিংবা যেখানে এগুলি সংগঠিত হয়নি, সেখানে ওয়ার্ড কমিটির মাধ্যমে নগরবাসীর এই প্রত্যক্ষ অংশগ্রহণকে সম্ভব করে তোলা হচ্ছে। জনসংখ্যা-নির্বিশেষে সমস্ত পৌরাঞ্চলেই যাতে ওয়ার্ড-কমিটি বাধ্যতামূলক হয়, সে সম্পর্কে একটি আইন-সংশোধনী প্রস্তাবও এই সভার বিবেচনার জন্য পেশ করা হয়েছে। সক্রিয় ওয়ার্ড-কমিটিগুলিই হবে পুর-প্রশাসনের অনু-দর্পণ। প্রতি মাসে এই কমিটির বৈঠক করা বাধ্যতামূলক। প্রতি বছর জুন মাসে প্রতি ওয়ার্ডের সমস্ত নাগরিকবৃন্দকে নিয়ে একটি বার্ষিক সাধারণ সভা আহ্বান করাও বাধ্যতামূলক। এই সাধারণ সভাতেই পৌরসভা এবং বিশেষভাবে ওয়ার্ডের বিগত এবং বর্তমান বছরের কর্মসূচি এবং প্রয়োজনগুলি আলোচিত হবে। সেই সঙ্গে পৌরসভার বার্ষিক প্রশাসনিক প্রতিবেদন এবং বার্ষিক আর্থিক প্রতিবেদনও এই সভায় পঠিত এবং আলোচিত হবে। পুর-প্রশাসনে স্বচ্ছতা, দক্ষতা, আধুনিকতা এবং নগরবাসীর সক্রিয় অংশগ্রহণকে সুনিশ্চিত করতে এই কমিটিগুলিই হবে সর্বশ্রেষ্ঠ হাতিয়ার।

রিজার্ভ ব্যাঙ্ক এবং কেন্দ্রীয় সরকার বিভিন্ন নির্দেশ জারি করা সত্ত্বেও স্থানীয় ব্যাঙ্কগুলির অসহযোগিতায় স্বনিযুক্তি প্রকল্পগুলি পুরঅঞ্চলে সাফল্যের সঙ্গে রূপায়িত হতে পারছে না। এ ব্যাপারে অবিলম্বে কেন্দ্রীয় সরকারের হস্তক্ষেপ প্রয়োজন। এখন পর্যন্ত এই প্রকল্পে সর্বমোট প্রায় ৪০,০০০ জনকে স্বনিযুক্তির জন্যে ঋণ দেওয়া হয়েছে। এই ঋণের পরিমাণ প্রায় ২১

কোটি টাকা। বিভিন্ন ব্যাঙ্কে বিবেচনার জন্যে পড়ে আছে প্রায় ১৪,০০০টি আবেদনপত্র। ব্যাঙ্কে গচ্ছিত ভরতুকির মোট পরিমাণ প্রায় ৫.৫ কোটি টাকা।

স্বনিযুক্তি প্রকল্পের সফল রূপায়ণে প্রশিক্ষণের গুরত্ব অপরিসীম। বিভিন্ন পুরসভা এবং স্বেচ্ছাসেবী প্রতিষ্ঠানের মাধ্যমে প্রশিক্ষণের কর্মসূচি ব্যাপকভাবে রূপায়িত হচ্ছে। বিভিন্ন বৃত্তিতে এই প্রশিক্ষণের কাজ চলছে। ইতিমধ্যেই ৪০০টি প্রশিক্ষণ কর্মসূচি সাফল্যের সঙ্গে শেষ করা হয়েছে। মোট প্রশিক্ষিতের সংখ্যা—১০,০০০। আরও ব্যাপকভাবে এই কর্মসূচি গ্রহণ ও রূপায়ণের জন্য পুরসভা এবং স্বেচ্ছাসেবী প্রতিষ্ঠানগুলিকে আহ্বান জানানো হয়েছে।

শহরাঞ্চলে খাটা পায়খানার সম্পূর্ণ অপসারণ এবং স্বল্পমূল্যের স্বাস্থ্যসম্মত শৌচাগার নির্মাণ প্রকল্পের কাজ এখন পূর্ণোদ্যমে চলেছে। আর্থিক বছরে যদিও এই কাজ সম্পূর্ণ করার কথা ছিল, পায়খানা-পিছু আর্থিক বরাদ্দের বিষয়ে কেন্দ্রীয় সিদ্ধান্তের বিলম্ব এবং বর্ষাজনিত প্রাকৃতিক কারণে এই কাজের সময়-সীমা বৃদ্ধি অনিবার্য বলেই মনে হচ্ছে। প্রতিটি পৌরসভা যাতে সর্বোচ্চ অগ্রাধিকারের ভিত্তিতে এই প্রকল্পের কাজ বর্ধিত সময়-সীমার মধ্যেই সম্পন্ন করতে পারেন, সে জন্য বিশেষ অনুরোধ জানানো হয়েছে। এখন পর্যন্ত এই প্রকল্পে মোট ৩১,০০০ পায়খানা নির্মাণ করা সম্ভব হয়েছে। মুক্ত সাফাই কর্মীর সংখ্যা ৫,০০০। আগামী আর্থিক বছরের শুরুতেই ৬টি পৌরাঞ্চলকে খাটা-পায়খানা মুক্ত বলে ঘোষণা করা সম্ভব হবে। সেই সঙ্গে সেই সব পৌরাঞ্চলে কেন্দ্রীয় আইন—Employment of Manual Scavengers and Construction of Dry Latrines (Prohibition) Act, 1993 বলবৎ হবে। ১৯৯৮-৯৯ সালের মধ্যে রাজ্যের সমগ্র পৌরাঞ্চলকেই খাটা-পায়খানা মুক্ত করে কেন্দ্রীয় আইনটি বলবৎ করবার আন্তরিক প্রয়াস চালানো হচ্ছে।

বিদেশি আর্থিক ঋণ এবং কারিগরি সহায়তায় পৌর-উন্নয়নের বিশেষ উদ্যোগ গ্রহণ করা হয়েছে। জাপান, জার্মানি, ইতালি, ব্রিটেন প্রভৃতি দেশের সহায়তা—পুর-অঞ্চলে বিভিন্ন উন্নয়নমূলক কর্মসূচির জন্যে ইতিমধ্যেই প্রায় ৭৭৬ কোটি টাকার একাধিক প্রকল্প ভারত সরকারের কাছে পাঠানো হয়েছে। এগুলি রূপায়িত হলে পৌরাঞ্চলে বর্তমান চেহারার মৌলিক পরিবর্তন সাধিত হবে। এই প্রকল্পগুলি রূপায়ণে আগামী আর্থিক বছরে রাজ্য পরিকল্পনা বাজেটে বরাদ্দের প্রস্তাব আছে।

৭৪-তম সংবিধান অনুসারে প্রতিটি জেলায় জেলা পরিকল্পনা কমিটি ইতিমধ্যেই গঠিত হয়েছে। প্রতিটি জেলা পরিকল্পনা কমিটির অধীনে একটি করে নগরোন্নয়ন সাব-কমিটি গঠনের ব্যবস্থা গৃহীত হচ্ছে। এই কমিটির মাধ্যমে প্রতিটি পুরসভার জন্য বার্ষিকী এবং পঞ্চবার্ষিকী পরিকল্পনা রচনার কাজ বাধ্যতামূলক। এর ফলে বিকেন্দ্রীকৃত সুসংহত পৌর-উন্নয়নের সম্ভাবনা বাস্তবায়িত হবে।

প্রথম রাজ্য অর্থ কমিশনের প্রতিবেদন ইতিমধ্যেই রাজ্য সরকারের কাছে জমা পড়েছে। কমিশনের সুপারিশগুলি সামান্য ব্যতিক্রম ছাড়া প্রাথমিকভাবে সিদ্ধান্তও গৃহীত হয়েছে। এর মধ্যে পৌরাঞ্চলের পক্ষে গুরুত্বপূর্ণ সিদ্ধান্তগুলি হল ঃ

পৌরকর্মচারিদের মহার্ঘভাতা ও অন্যান্য আর্থিক সুযোগ-সুবিধা শতকরা ১০০ ভাগ দায়দায়িত্ব রাজ্য সরকার কর্তৃক বহন এবং কর-রাজস্বের ১৬ শতাংশ অর্থ পঞ্চায়েত ও পুরসভাগুলির মধ্যে আবন্টন। সিদ্ধান্তগুলি কার্যকর হলে পৌরসভার আর্থিক চেহারার পরিবর্তন ঘটবে বলে আশা করা যায়। বিষয়টি বর্তমানে অর্থ দপ্তরের বিবেচনাধীন। এই সিদ্ধান্তগুলি কার্যকর না হওয়া পর্যন্ত বর্তমান নিয়মানুসারেই পৌরসভাগুলিতে পরিকল্পনা-বহির্ভূতখাতে নিয়মিত অনুদান দেওয়া হচ্ছে।

জনসংখ্যা এবং পরিষেবার ভিত্তিতে প্রতিটি পৌরসভার জন্য প্রয়োজনীয় কর্মীসংখ্যা নির্দিষ্ট করে সরকারি নির্দেশনামা জারি করা হয়েছে। এই নির্দেশনামা অনুসারে ১০২টি পৌরসভার কর্মীসংখ্যা চূড়ান্ত করে সরকারি অনুমোদন ইতিমধ্যে দেওয়া হয়েছে। অবশিষ্ট পৌরসভার জন্য এই অনুমোদন আগামী আর্থিক বছরের মধ্যেই সম্পূর্ণ করা হবে। অনুরূপভাবে, পৌরকর্মিদের প্রারম্ভিক বেতন নির্ধারণের (Initial pay fixation) কাজটিও শতকরা ৭০ ভাগ ইতিমধ্যেই সম্পন্ন করা হয়েছে। কিছু অসংগতি ও প্রয়োজনীয় তথ্যের অভাবে বাকি কাজ বিলম্বিত হচ্ছে আশা করা যায়, আগামী আর্থিক বছরের মধ্যে এই কাজটুকুও সমাপ্ত করা সম্ভব হবে।

১৯৮২ সালে গঠিত ইন্সটিটিউট অব লোকাল গভর্নমেন্ট অ্যান্ড স্টাডিজ প্রতিষ্ঠানটি, পুরসভার নির্বাচিত প্রতিনিধি ও পুর কর্মচারিবৃন্দের প্রশিক্ষণ, পৌরবিষয়ক গবেষণা পুরসভাগুলিকে বিভিন্ন প্রকার পরামর্শ প্রদান ও পৌর-বিষয়ক তথ্যভাণ্ডার নির্মাণের জন্য যা গড়ে উঠেছিল, আঞ্চলিক প্রশিক্ষণকেন্দ্র এবং উত্তর-পূর্ব ভারতের রাজ্যগুলিতে দরিদ্রদের জন্য মৌল নাগরিক পরিষেবা প্রকল্পের আঞ্চলিক প্রশিক্ষণ প্রতিষ্ঠান হিসাবে ভারত সরকার কর্তৃক সম্প্রতি নির্বাচিত হওয়ায় এর গুরুত্ব এবং কর্মপরিধির বিস্তার ঘটেছে। বর্তমান আর্থিক বছরে ইতিমধ্যেই আঞ্চলিক প্রশিক্ষণের ৩টি কর্মসূচি শেষ করা হয়েছে। এ-ছাড়া, এই রাজ্যের জন্য ১৬টি প্রশিক্ষণ কর্মশালারও আয়োজন করা হয়েছিল। আগামী আর্থিক বছরে বিস্তৃত প্রশিক্ষণ কর্মসূচি হাতে নেবার পরিকল্পনা করা হয়েছে। নির্বাচিত মহিলা সদস্যবৃন্দের জন্য বিশেষ কর্মশালার ব্যবস্থা করা হয়েছে। দারিদ্র্য দূরীকরণ কর্মসূচিগুলির সফল রূপায়ণে এই প্রশিক্ষণ অত্যন্ত জরুরি এবং মূল্যবান। এ-ছাড়া, 'পৌর-দিগন্ত' নামে বাংলায় ত্রৈমাসিক একটি পত্রিকা প্রকাশেরও আয়োজন করা হয়েছে। পৌর সমস্যাবলী ও তার সমাধান, পৌরবিষয়ক নতুন ভাবনা এবং আন্ত-পৌর সংযোগ ও তথ্য বিনিময়ের ক্ষেত্রে এই পত্রিকা একটি অগ্রণী ভূমিকা পালন করবে।

পৌরসভা পরিচালনা ক্রমশ জটিলতর হয়ে উঠেছে। নতুন-নতুন উন্নয়নমূলক প্রকল্প এবং আর্থ-সামাজিক প্রকল্প রূপায়ণের দায়-দায়িত্ব শহরাঞ্চলে এই প্রতিষ্ঠানগুলিকেই বহন করতে হচ্ছে। এই কাজে তার সময়োপযোগী সহায়তা এবং পরামর্শদানের জন্য ডাইরেক্টরেট অব লোকাল বডিজ এবং ডাইরেক্টরেট অব মিউনিসিপ্যাল ইঞ্জিনিয়ারিং-কে বিকেন্দ্রীকৃত এবং শক্তিশালি করা হয়েছে। অনেক পৌরসভাতে কার্যনির্বাহী আধিকারিক এবং অর্থ আধিকারিক না থাকায় পৌরসভাগুলি বর্ধিত দায়দায়িত্ব পালনে গুরুতর অসুবিধার সম্মুখীন হচ্ছে। অধিকাংশ পৌরসভাতেই যাতে গুরুত্বপূর্ণ এই দুটি পদে যোগ্য আধিকারিক নিয়োগ করা সম্ভব হয়, সে বিষয়ে রাজ্য সরকার বিচার-বিবেচনা করছেন।

স্টেট আয়রন ডেভেলপমেন্ট এজেন্সি যাতে যোগ্যতার সঙ্গে দারিদ্র দূরীকরণ প্রকল্পগুলি রূপায়ণ করতে পারে, সে জন্য একাধিক যোগ্য এবং অভিজ্ঞ আধিকারিক নিযুক্ত করা হয়েছে। প্রতিটি পৌরসভার সঙ্গে নিয়মিত প্রত্যক্ষ যোগাযোগের মাধ্যমে প্রকল্পগুলির রূপায়ণে পৌরসভাগুলি যাতে এই প্রতিষ্ঠান এবং রাজ্য সরকারের সঙ্গে সরাসরি সংযোগ রক্ষা করতে পারে, সেজন্য ১২টি পৌরসভাকে ইতিমধ্যেই ফ্যাক্স মেশিন বরাদ্দ করা হয়েছে। আরও ৪টি পৌরসভাকেও এই মেশিন দেবার প্রস্তাব বিবেচিত হচ্ছে। এ-ছাড়া, পরিষেবার উন্নয়ন এবং প্রশাসনিক দক্ষতাবৃদ্ধির জন্যেও এখন পর্যন্ত ৭টি বৃহৎ পৌরসভাকে কম্পিউটার কেনার জন্য অনুদান দেওয়া হয়েছে। আর্থিক সঙ্গতি-সাপেক্ষে আরও পৌরসভায় পর্যায়ক্রমে ফ্যাক্স বা কম্পিউটার কেনার জন্য অনুদান প্রদানের বিষয়টি এখন বিবেচনাধীন।

পৌরসভার নিজস্ব রাজস্ব বৃদ্ধির ব্যাপারটি অত্যন্ত গুরুত্বের সঙ্গে বিবেচিত হয়েছে। শহরের বাড়ি, জমি ইত্যাদির সময়োপযোগী বৈজ্ঞানিক মূল্যায়ন / পুনর্মূল্যায়নের মাধ্যমে এই রাজস্বের পরিমাণ উল্লেখযোগ্যভাবে বাড়ানো সম্ভব। এ-ব্যাপারে কেন্দ্রীয় মূল্যায়ন অর্থাৎ প্রশংসনীয় ভূমিকা পালন করছে। এখন পর্যন্ত ৯৩টি পৌরসভার বাড়ি, জমি ইত্যাদির মূল্যায়ন / পুনর্মূল্যায়নের কাজ সম্পন্ন করেছে এই পর্ষদ। আগামী আর্থিক বছরে আরও ৩০টি পৌরসভার মূল্যায়ন / পুনর্মূল্যায়নের কাজ সম্পন্ন করার উদ্যোগ গ্রহণ করা হচ্ছে। এর ফলে, পৌরসভাগুলির রাজস্ব গড়ে অন্তত চতুর্গুণ বৃদ্ধি পাবার কথা। পৌরসভাগুলিকে এই সুযোগের সদ্ব্যবহার করতে হবে। কর আদায়ের ক্ষেত্রে প্রচলিত অব্যবস্থা এবং দুর্বলতা কাটিয়ে উঠে আর্থিক স্বয়ম্ভরতার পথে অগ্রসর হওয়া স্বায়ত্ত-শাসিত পৌরসভাগুলির এই মুহূর্তে একটি জরুরি প্রয়োজন।

কিছু পৌরসভা পরিচালনার ক্ষেত্রে ক্ষমতার অপব্যবহারের অভিযোগ আমাদের দৃষ্টিগোচর হয়েছে। নিয়মবহির্ভূত বাড়তি কর্মচারি নিযুক্তির ক্ষেত্রে যেমন, তেমনি নির্দিষ্ট উন্নয়ন-প্রকল্পের অর্থ কর্মচারিদের বেতন বা অন্য খাতে ব্যয়ের অভিযোগগুলি অত্যন্ত গুরুত্বপূর্ণ। পশ্চিমবঙ্গ পৌর-আইন এবং নিয়মাবলীতে পৌরসভাগুলিকে ব্যাপক ক্ষমতা দেওয়া হয়েছে। সেই ক্ষমতার সদ্ব্যবহার না করে, নিয়মবহির্ভূত পন্থায় কর্মচারী নিয়োগ এবং উন্নয়নের অর্থ অপচয় একান্তভাবেই জনস্বার্থবিরোধী কাজ। রাজ্য সরকার এ বিষয়ে কঠোর দৃষ্টিভঙ্গি গ্রহণ করবে। রাজ্যপৌর-প্রশাসনে যখন স্বচ্ছতা, দক্ষতা এবং কর্মশৃঙ্খলার পরিমণ্ডল সৃষ্টির আন্তরিক প্রয়াস চালানো হচ্ছে, কিছু পৌরসভার এবংবিধ আচরণ সেই কারণেই অত্যন্ত দুঃখজনক।

কলকাতা পুর-অঞ্চলে উন্নততর নাগরিক পরিষেবা সম্পর্কে সকলেই অবহিত আছেন। জঞ্জালমুক্ত পরিচ্ছন্ন রাস্তাঘাট ও মুক্ত ফুটপাথ, উন্নততর জল-নিকাশি ব্যবস্থা, পানীয় জলের সরবরাহ বৃদ্ধির উদ্যোগ, বস্তি-উন্নয়ন, রাস্তার আলো, জনস্বাস্থ্য, শিক্ষা ইত্যাদি মৌল পরিষেবার লক্ষ্যণীয় পরিবর্তন ঘটেছে। বাড়ি-বাড়ি থেকে জঞ্জাল সংগ্রহ করে শহরের পরিবেশ উন্নয়নের সাম্প্রতিক প্রয়াস সকলেরই সপ্রশংস দৃষ্টি আকর্ষণ করেছে। ৪৫ কোটি ব্যয়ে পলতায় ৪০ এম. জি. ডি. অতিরিক্ত জল সরবরাহের কর্মসূচি গৃহীত হয়েছে। এই প্রকল্পে হাডকোর কাছ থেকে ২৫ কোটি টাকা ঋণ গ্রহণ করা হবে। এশিয়ান ডেভেলপমেন্ট ব্যাঙ্কের ঋণের সহায়তায় জলনিকাশি এবং পয়ঃপ্রণালী ব্যবস্থার উন্নতির জন্যে একটি প্রকল্প রচিত হয়েছে। গৃহনির্মাণ সংক্রান্ত আইন ও নিয়মাবলী কঠোরভাবে বলবৎ করা হচ্ছে। কর্ম-শৃঙ্খলা ফিরিয়ে আনার ব্যাপারে বর্তমান পৌর-প্রশাসন যে অনমনীয় দৃষ্টিভঙ্গি গ্রহণ করেছে, তাও প্রশংসার দাবি রাখে। পথচারি ও যান-বাহনের অবাধ চলাচলের উদ্দেশ্যে হকারদের পুনর্বাসনের জন্যে রাজ্য সরকারের অনুদানের সাহায্যে বিকল্প ব্যবস্থা গ্রহণের কাজ পূর্ণোদ্যমে চলেছে। প্রশাসনের স্বার্থে পুর-প্রশাসনকে বিকেন্দ্রীকৃত এবং শক্তিশালি করার প্রয়াসও অব্যাহত।

নগরায়ণ একটি নিরবিচ্ছিন্ন প্রক্রিয়া। উন্নয়নও তাই। মানুষের প্রয়োজন এবং প্রত্যাশাও ক্রমশ উর্ধ্বমুখী। আমাদের সামর্থ্য সীমিত। তবু এই সীমাবদ্ধতাকে অতিক্রম করে প্রয়োজন ও প্রত্যাশা পূরণের নিরন্তর প্রয়াসে স্বেচ্ছাসেবী প্রতিষ্ঠান ও জনসাধারণের অকুণ্ঠ সমর্থন এবং সহযোগিতা আমাদের একান্ত কাঙ্খিত।

এই ক'টি কথা বলে, মহাশয়, এই সভায় বিবেচনা এবং গ্রহণের জন্যে আমার দাবিগুলি আমি পেশ করছি।

[4-30 — 4-43 p.m.]

## DEMAND No. 92

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 30,66,00,000 be granted for expenditure under Demand No. 92, Major Heads : "Capital Outlay on Food, Storage and Warehousing (Public Undertakings), 6857—Loans for Chemical and Pharmaceutical Industries (Public Undertakings), 6858—Loans for Engineering Industries (Public Undertakings) and 6860—Loans for Consumer Industries (Public Undertakings)", during the next financial year.

(This is inclusive of a total sum of Rs. 10,22,00,000 already voted on account)

(Printed Budget Speech of Shri Mrinal Banerjee on Demand No. 92 laid on the Table was taken as read.)

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

রাজ্যপালের সুপারিশক্রমে ৯২ নং অনুদানের অধীনে "৪৪০৮-খাদ্য, সংরক্ষণ ও গুদাম খাতে মূলধনী বিনিয়োগ (সরকারি সংস্থাসমূহ)", "৬৮৫৭—রাসায়নিক ও ফার্মাসিউটিক্যাল শিল্পসমূহের ঋণ (সরকারি সংস্থাসমূহ)", "৬৮৫৮—ইঞ্জিনিয়ারিং শিল্পখাতে ঋণ (সরকারি সংস্থাসমূহ)" খাতে ৩০,৬৬,০০,০০০০ (ত্রিশ কোটি ছেষট্টি লক্ষ) টাকার ব্যয়-বরাদ্দ মঞ্জুর করার প্রস্তাব করছি। [ভোট-অন-অ্যাকাউন্ট-এ প্রস্তাবিত ১০,২২,০০,০০০ (দশ কোটি বাইশ লক্ষ) টাকার ব্যয়-বরাদ্দ উপরোক্ত প্রস্তাবিত ব্যয়-বরাদ্দের অন্তর্গত।]

২। বর্তমানে সরকার পরিচালনাধীন সংস্থা বিভাগের অধীনে নিম্নলিখিত ১০টি সংস্থা আছে ঃ

(১) দুর্গাপুর কেমিক্যালস্ লিমিটেড ;

(২) ওয়েস্টিং হাউস স্যাক্সবি ফার্মার লিমিটেড ;

(৩) ইলেকট্রো-মেডিক্যাল অ্যাণ্ড অ্যালায়েড ইণ্ডাস্ট্রিজ লিমিটেড ;

(৪) ওয়েস্ট বেঙ্গল স্টেট ওয়্যার হাউসিং কর্পোরেশন ;

(৫) সরস্বতী প্রেস লিমিটেড ;

(৬) শালিমার ওয়ার্কস্ (১৯৮০) লিমিটেড ;

(৭) ইস্টার্ন ডিস্টিলারিজ অ্যাণ্ড কেমিকেলস্ লিমিটেড ;

(৮) গ্লুকোনেট হেলথ্ লিমিটেড ;

(৯) ওয়েস্ট বেঙ্গল কেমিকেলস্ ইণ্ডাস্ট্রিজ লিমিটেড ;

(১০) সুন্দরবন সুগারবিট প্রসেসিং কোম্পানি লিমিটেড।

৩। উল্লিখিত সংস্থাগুলির মধ্যে প্রথম ন'টি সংস্থা উৎপাদন ও ব্যবসায়িক কর্মে নিযুক্ত, শেষোক্ত কৃষিভিত্তিক প্রকল্প রূপায়ণের জন্য ১৯৮৬ সালে গঠিত হয়েছিল। সংস্থাটি নভেম্বর, ১৯৯০ সাল থেকে পরিবেশগত কারণে বন্ধ আছে।

৪। এই বিভাগের অধীন সংস্থাগুলি যে ধরনের উৎপাদন ও ব্যবসায়িক প্রক্রিয়ায় যুক্ত তা বিবৃত করা হল ঃ—এই রাজ্যের রাসায়নিক শিল্পগুলির জন্য মৌল রাসায়নিক দ্রব্যাদি যথা—কস্টিক সোডা লাই, লিকুইড ক্লোরিন, মনোক্লোরোবেনজিন, সিন্থেটিক ফেনল প্রভৃতি উৎপাদনে দুর্গাপুর কেমিকেলস্ লিমিটেড নিযুক্ত রয়েছে। ওয়েস্টিং হাউস স্যাক্সবি ফার্মার লিমিটেড, বিশেষত ভারতীয় রেলওয়ের জন্য সিগন্যালিং যন্ত্রপাতি, ব্রেক্স্ ইত্যাদি তৈরি করছে। ইলেকট্রো-মেডিক্যাল অ্যাণ্ড অ্যালায়েড ইণ্ডাস্ট্রিজ লিমিটেড এক্স-রে মেশিন ও বায়ো-মেডিক্যাল যন্ত্রপাতি উৎপাদন করছে। 'ওয়েস্ট বেঙ্গল কেমিকেল ইণ্ডাস্ট্রিজ লিমিটেড' ঔষুধ ও অন্যান্য শিল্পের জন্য রাসায়নিক দ্রব্যাদি প্রস্তুতের সঙ্গে যুক্ত। ইস্টার্ন ডিস্টিলারিজ অ্যাণ্ড কেমিকেলস্ লিমিটেড রেকটিফায়েড স্পিরিট, কান্ট্রি স্পিরিট ও শিল্পে ব্যবহৃত অ্যালকোহল প্রস্তুতকারি একটি সংস্থা। শালিমার ওয়ার্কস্ (১৯৮০) লিমিটেড জাহাজ নির্মাণ, জাহাজ মেরামতি ও সাধারণ ইঞ্জিনিয়ারিং কর্মে লিপ্ত। মুদ্রণ ও তৎসম্পর্কিত যাবতীয় কাজকর্ম সরস্বতী প্রেস করে যাচ্ছেন। গ্লুকোনেট হেল্থ লিমিটেড জীবনদায়ি বাল্ক ড্রাগ যেমন পেথিডিন, স্টিবাডিন, প্রস্তুতির ক্ষেত্রে একমাত্র স্বদেশি প্রতিষ্ঠান। এ-ছাড়া অন্যান্য ওষুধ-পত্রাদি তৈরির কাজেও এই সংস্থাটি নিযুক্ত। ওয়েস্ট বেঙ্গল স্টেট ওয়্যারহাউসিং কর্পোরেশন শিল্প ও কৃষিক্ষেত্রে বৈজ্ঞানিক উপায়ে সংরক্ষণের সুযোগ করে দিচ্ছে।

৫। মাননীয় সদস্যগণ জেনে খুশি হবেন যে, ওয়েস্ট বেঙ্গল স্টেট ওয়্যারহাউসিং কর্পোরেশনের মতই সরকারকে লভ্যাংশ দেবার ক্ষেত্রে সরস্বতী প্রেস লিমিটেডও অগ্রণী ভূমিকা গ্রহণ করেছেন। সম্প্রতি ঐ সংস্থার পক্ষ থেকে মাননীয় মুখ্যমন্ত্রীর হাতে ১৫ লক্ষ ৮০ হাজার টাকার চেক্ প্রদান করা হয়েছে। এই প্রেসের ১৩ কোটি ২৮ লক্ষ টাকার সিকিউরিটি প্রিন্টিং প্রকল্পের "দ্বিতীয় পর্য্যায়" পাবলিক এন্টারপ্রাইজ সেলের অনুমোদন লাভ করেছে। প্রকল্পটি বর্তমানে রূপায়ণের স্তরে রয়েছে। ইলেকট্রো-মেডিক্যাল অ্যাণ্ড অ্যালায়েড ইণ্ডাস্ট্রিজ লিমিটেডের সাফল্যও উৎসাহব্যঞ্জক। ১৯৯৫-৯৬ সালে এই সংস্থার নীট লাভ নিশ্চিতভাবেই এর সাফল্যের সূচক। আনুমানিক ১৫ কোটি টাকা ব্যয়ে ব্লাড ব্যাগ উৎপাদন সংক্রান্ত একটি প্রকল্প এই সংস্থাটি রূপায়ণের কাজে নিযুক্ত। রাজ্য সরকারের নগর উন্নয়ন দপ্তর প্রকল্পটি রূপায়ণের লক্ষ্যে বিধাননগরে একটি প্লট বরাদ্দ করেছেন। দুর্গাপুর কেমিকেলস্ লিমিটেডের সাম্প্রতিক সাফল্যও যথেষ্ট উল্লেখযোগ্য। পূর্ববর্তী বছরের তুলনায় চলতি বছরের প্রথম ছ'মাসে এই সংস্থার নগদ লোকসানের পরিমাণ কমে প্রায় অর্ধেক দাঁড়িয়েছে। বর্তমানে এই সংস্থাটি উৎপাদিত সামগ্রীর বহুমুখীকরণের লক্ষ্যে অগ্রসর হচ্ছে। এই উদ্দেশ্যে রং শিল্পের উপকরণ হিসেবে থ্যালিক উৎপাদন একটি উপযুক্ত ব্লিচিং পাউডার প্ল্যান্ট স্থাপনের বিষয়টি বিবেচনা করা হচ্ছে। মাননীয় সদস্যগণ জেনে আরও খুশি হবেন যে, এই সংস্থাটির সরকারি সাহায্যের উপর নির্ভরশীলতা কমেছে। বছরে এই হ্রাসের পরিমাণ প্রায় ১ কোটি টাকা। ওয়েস্ট বেঙ্গল কেমিক্যাল ইণ্ডাস্ট্রিজ লিমিটেড এবং ইস্টার্ন ডিস্টিলারিজ অ্যাণ্ড কেমিকেলস্ লিমিটেডের কাজকর্মেরও উন্নতি হয়েছে। পরিকল্পনা-বহির্ভূত খাতে সরকারের উপর তাদের নির্ভরশীলতা প্রায় নেই বললেই চলে।

৬। মাননীয় সদস্যগণ আছেন যে, সীমিত সম্পদের সদ্ব্যবহারের মাধ্যমে অধিগৃহীত সংস্থাসমূহের বাণিজ্যিক সফলতা অর্জনের অভিষ্ঠ লক্ষ্যে পৌঁছানো ও তাদেরকে সয়ম্ভর করে

তোলার নিরন্তর প্রচেষ্টায় রাজ্য সরকার সদা ব্যস্ত। পরিচালন ব্যবস্থা সম্পূর্ণ আমাদের আয়ত্তের মধ্যে। যে কোনও সরকার অধিগৃহীত সংস্থার ক্ষেত্রে এটি একটি অত্যাবশ্যকীয় উপকরণ। স্বাভাবিকভাবেই শিল্পরুগ্নতার মোকাবিলাকে চ্যালেঞ্জ হিসাবে নিয়ে উচ্চতর পরিচালন ব্যবস্থায় পেশাদারিত্ব আনা আজকের দিনে অপরিহার্য। দায়বদ্ধতা ছাড়া শিল্প পরিচালনায় আশাব্যঞ্জক সাফল্য অর্জন প্রায় অসম্ভব। এই দৃষ্টিভঙ্গি থেকেই স্ব-স্ব ক্ষেত্রে সফল ও অভিজ্ঞ কয়েক জন পেশাদার পরিচালককে সম্প্রতি শালিমার ওয়ার্কাস লিমিটেড এবং ওয়েস্টিং হাউস স্যাক্সবি ফার্মারের ম্যানেজিং ডিরেক্টর পদে নিযুক্ত করা হয়েছে। এটি একটি পরীক্ষামূলক পদক্ষেপ। আমাদের দৃঢ় বিশ্বাস এই পরীক্ষা সফল হবে। অদূর ভবিষ্যতে অন্যান্য সংস্থাগুলির ক্ষেত্রেও এই নীতি আমরা রূপায়ণে আগ্রহী। বিভিন্ন সংস্থার পরিচালন পর্ষদগুলি পুনর্গঠিত হয়েছে। এগুলি এখন পেশাদার, অভিজ্ঞ সরকারি আধিকারিক এবং অন্যান্য দক্ষ পরিচালকদের নিয়ে গঠিত। আমরা মাননীয় সদস্যদের আরও জানাতে চাই যে, বোর্ডের পুনর্গঠনে পেশাদারিত্ব আনয়নের সুবাদে কোম্পানিগুলির কাজকর্মে ইতিমধ্যে ইতিবাচক ফল লক্ষিত হয়েছে। লক্ষ্য করা গেছে নতুন ভূমিকায় ডিরেক্টাররাও তাঁদের নিজ নিজ সংস্থার অধিগৃহীত সংস্থাগুলির পুনরুজ্জীবনে আগামী দিনে যথেষ্ট সহায়ক হবে।

পরিচালন ব্যবস্থায় পেশাদারিত্ব আনার পাশাপাশি আমরা ১৯৯৭-৯৮ সালের বার্ষিক পরিকল্পনা রচনা করেছি। চালু পুনরুজ্জীবন / আধুনিকীকরণ প্রকল্পগুলির উপর বিশেষ গুরুত্ব আরোপ করা হয়েছে। রুগ্নতার আবর্তচক্রকে অতিক্রম করে সরকারি সাহায্যের উপর নির্ভরশীলতা কমিয়ে আনাই হল আমাদের লক্ষ্য। রুগ্ন ইউনিটগুলির পুনরুজ্জীবনের জন্য পরিকল্পনাখাতে মঞ্জুরীকৃত সীমিত সম্পদ প্রয়োজনানুসারে শিল্পোৎপাদক যন্ত্রপাতি, নতুন গৃহ নির্মাণ ইত্যাদির ক্ষেত্রেও বিনিয়োগ করা হবে।

৭। এই রাজ্যে শিল্পনীতির সঙ্গে সামঞ্জস্য রেখে আমি পুনরায় উল্লেখ করতে চাই যে, আমরা যৌথ অংশীদারত্বের বিরোধী নই, যদি অংশীদাররা পুনরুজ্জীবনমূলক কাজে সত্যিই আগ্রহী হন। আমাদের দ্বার সব সময়েই উন্মুক্ত রেখেছি। পুনরুক্তির ঝুঁকি নিয়ে আমি বিনীতভাবে নিবেদন করছি যে, অনন্তকাল ধরে রাজ্যের সীমিত সম্পদ যা শিক্ষা, জনস্বাস্থ্য, পরিবার কল্যাণ প্রভৃতি গুরুত্বপূর্ণ সামাজিক ক্ষেত্রে ফলপ্রসূভাবে বিনিয়োগ করা যেত তা থেকে অর্থ সরিয়ে এই সংস্থাগুলিকে টিকিয়ে রাখা আর বোধহয় সম্ভব নয়। সরকার অধিগৃহীত সংস্থাগুলির বাণিজ্যিক সক্ষমতা অর্জনই হল আমাদের চূড়ান্ত এবং একমাত্র লক্ষ্য এবং আমি নিশ্চিত যে, মাননীয় সদস্যদের আন্তরিক সমর্থন ও সহযোগিতায় সে লক্ষ্যে পৌঁছানো অদূর ভবিষ্যতে সম্ভব হবে।

৮। এই সংস্থাগুলি কার্যকর মূলধনের প্রয়োজন মেটানোর জন্য পরিকল্পনা বহির্ভূত খাতে ব্যবস্থা রাখার প্রস্তাব করা হলেও, আমাদের নিরন্তর প্রচেষ্টা রয়েছে যাতে এরা উৎপাদনের জন্য অর্থনৈতিক প্রতিষ্ঠানগুলির থেকে অর্থ সংগ্রহ করতে পারে।

৯। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই কথাগুলি বলে আমি সরকার পরিচালনাধীন সংস্থার নিয়ন্ত্রণাধীন সরকার অধিগৃহীত সংস্থাগুলির ১৯৯৭-৯৮ সালের প্রস্তাবিত বরাদ্দের দাবি অনুমোদনের জন্য উত্থাপন করছি।

## DEMAND No. 93

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 1,04,95,00,000 be granted

for expenditure under Demand No. 93, Major Heads : "Capital Outlay on Petro-Chemical Industries (Excluding Public Undertakings), 4860—Capital Outlay on Consumer Industries (Excluding Public Undertakings), 4885—Other Capital Outlay on Industries and Minerals (Excluding Public Undertakings) and 6885—Loans for Other Industries and Minerals (Excluding Public Undertakings", during the next financial year.

(This is inclusive of a total sum of Rs. 34,99,00,000 already voted on account)

(Budget Speech of Shri Bidyut Ganguly on Demand No. 93 laid on the Table was published alongwith Demand No. 24.)

## DEMAND No. 94

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 16,00,00,000 be granted for expenditure under Demand No. 94, Major Heads : "4859—Capital Outlay on Telecommunication and Electronics Industries and 6859—Loans for Telecommunication and Electronics Industries", during the next financial year.

(This is inclusive of a total sum of Rs. 3,33,00,000 already voted on account)

(Budget Speech of Shri Bidyut Ganguly on Demand No. 94 laid on the Table was published alongwith Demand No. 24.)

## DEMAND No. 95

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 20,85,00,000 be granted for expenditure under Demand No. 95, Major Heads : "4860—Capital Outlay on Consumer Industries (Excluding Public Undertakings and Closed and Sick Industries and Food & Beverages), 6857—Loans for Chemical and Pharmaceutical Industries (Excluding Public Undertakings and Closed and Sick Industries) and 6860—Loans for Consumer Industries (Excluding Public Undertakings and Closed and Sick Industries and Food & Beverages)", during the next financial year.

(This is inclusive of a total sum of Rs. 6,95,00,000 already voted on account)

(Budget Speech of Shri Bidyut Ganguly on Demand No. 95 laid on the Table was published alongwith Demand No. 24.)

## DEMAND No. 96

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 15,20,00,000 be granted for expenditure under Demand No. 96, Major Heads : "6875—Loans for Other Industries and 6885—Loans for Other Industries and Minerals (Excluding Closed and Sick Industries)", during the next financial year.

(This is inclusive of a total sum of Rs. 5,07,00,000 already voted on account)

Budget Speech of Shri Bidyut Ganguly on Demand No. 96 laid on the Table was published along with Demand No. 24.

## DEMAND No. 97

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 1,33,00,000 be granted for expenditure under Demand No. 97, Major Head : "4885—Other Capital Outlay on Industries and Minerals (Excluding Public Undertakings and Closed and Sick Industries)", during the next financial year.

(This is inclusive of a total sum of Rs. 40,00,000 already voted on account)

(Budget Speech of Shri Bidyut Ganguly on Demand No. 97 laid on the Table was published alongwith Demand No. 24.)

## DEMAND No. 99

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 62,20,00,000 be granted for expenditure under Demand No. 99, Major Heads : "7610—Loans to Government Servants, etc. and 7615—Miscellaneous Loans)", during the next financial year.

(This is inclusive of a total sum of Rs. 24,74,00,000 already voted on account)

## Adjournment

The House was then adjourned at 4.43 p.m. till 11.00 a.m. on Wednesday, March 26, 1997, at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Wednesday, the 26th March, 1997 at 11-00 a.m.

### P R E S E N T

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 17 Ministers, 7 Ministers of State and 147 Members.

### Held over Starred Questions
### (to which oral answers were given)

[11-00—11-10 a.m.]

### ও.বি.সি.দের সার্টিফিকেট প্রদান

*১৯৪। (অনুমোদিত প্রশ্ন নং *১২৪।) **শ্রী ইউনুস সরকার ঃ** আদিবাসী কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি, ও.বি.সি.দের জন্য সার্টিফিকেট দেওয়ার ব্যবস্থা করা হয়েছে; এবং

(খ) সত্যি হলে, মুর্শিদাবাদ জেলায় ও.বি.সি.দের কত জনকে সার্টিফিকেট দেওয়া হয়েছে?

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ**

(ক) হ্যাঁ, সত্য।

(খ) ১৯৯৬ সালের ৩১শে ডিসেম্বর পর্যন্ত মুর্শিদাবাদ জেলায় ৬২৩১ জনকে ও.বি.সি. সার্টিফিকেট দেওয়া হয়েছে।

**শ্রী ইউনুস সরকার ঃ** মুর্শিদাবাদ জেলায় কত জনকে সার্টিফিকেট দেওয়া হয়েছে আপনি বলেছেন। আমার মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন, এই জেলায় সার্টিফিকেট পাওয়ার ক্ষেত্রে বিশেষ করে যারা সংরক্ষণের ক্ষেত্রে ও.বি.সি. হিসাবে সংরক্ষিত থাকছে, যেমন মুর্শিদাবাদ জেলায় হেড মাস্টার পদের জন্য যে কোয়ালিফিকেশন দরকার, সেই ধরনের সার্টিফিকেট ইস্যু হয়নি অর্থাৎ পাওয়া যাচ্ছে না, আমরা যা জানি সমস্ত জিনিসগুলি এস.ডি.ও. দপ্তরে পড়ে আছে, এই বিষয়ে আমার প্রশ্ন, এই সার্টিফিকেট-এর কাজ ত্বরান্বিত করার জন্য সরকারের তরফ থেকে কোনও উদ্যোগ বা বিশেষ ব্যবস্থা নেওয়া হবে কিনা

জানাবেন কি?

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া :** সাধারণভাবে সার্টিফিকেট পাওয়ার জন্য যে নিয়ম আছে, সেটাই দেখা হয়। বিশেষ করে ইন্টারভিউতে যদি ডেট, টার্গেট থাকে, তাহলে স্পেশ্যালভাবে এস.ডি.ও. সব কিছু জানলে তিনি আলাদা ব্যবস্থা করেন।

**শ্রী ইউনুস সরকার :** সাধারণভাবে ও.বি.সি. সার্টিফিকেট পাওয়ার জন্য যে নিয়ম, এক্ষেত্রে এই সার্টিফিকেট পাওয়ার ক্ষেত্রে সেটা প্রচণ্ড ধীরগতিতে হচ্ছে। এখানে হয়রানির শেষ থাকছে না। এখানে আমার দাবি যদি এই ধরনের কোন ব্যবস্থা নির্দেশ কোন অফিসারকে দিয়ে এটা ত্বরান্বিত করা যায়, ও.বি.সি. সম্প্রদায়ভুক্তদের জন্য, সেই ব্যাপারে বিশেষ কোনও ব্যবস্থা নেওয়া যায় কিনা জানাবেন কি?

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া :** যদি কোথাও সেই রকম বেশি পরিমাণে সমস্যা থাকে তাহলে সেখানে আমরা আলাদাভাবে ক্যাম্প করার ব্যবস্থা করি।

**শ্রী সুনীতি চট্টরাজ :** মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করতে চাই, ও.বি.সি. সার্টিফিকেট দেওয়ার ব্যাপারে এই যে অ্যাডমিনিস্ট্রেটিভ লেবেলে এস. ডি. ও.কে দায়িত্ব দেওয়া হয়েছে, আমার প্রশ্ন, এম. এল. এ., কিংবা এম.পি.রা সার্টিফিকেট দিতে পারে কিনা এই রকম কোন পরিকল্পনা সরকারের আছে কিনা জানাবেন কি?

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া :** ও.বি.সি. এবং এস.সি., এস.টি. এই সমস্ত কাস্ট সার্টিফিকেট শুধু পশ্চিমবঙ্গের ক্ষেত্রে নয়, সারা ভারতবর্ষের ক্ষেত্রে প্রযোজ্য, ও.বি.সি. বা এস.সি., এস.টি. কাস্ট সার্টিফিকেট দিয়ে ভারতবর্ষের যে কোন জায়গায় চাকরি পেতে পারে, সুতরাং সারা ভারতবর্ষের ক্ষেত্রে যে নিয়ম সেই নিয়ম এখানেও প্রযোজ্য। এক্ষেত্রে সার্টিফিকেট দেওয়ার অধিকার নিম্নতম অফিসার হিসাবে আছেন এস.ডি.ও.। আমরা এম.এল.এ., এম.পি.দের ব্যাপারে যে গাইড লাইন দিয়েছি, তাতে লোয়েস্ট লেবেলে প্রধান এবং মিউনিসিপ্যালিটির কমিশনারও আছেন। এরা সার্টিফিকেট দিতে পারেন রেসিডেন্সিয়াল সার্টিফিকেট এবং কাস্ট সার্টিফিকেট। এদের সার্টিফিকেটগুলিকে আমরা গুরুত্ব দেওয়ার নির্দেশ দিয়েছি।

**শ্রী মোজাম্মেল হক :** স্যার, নির্দেশ যে সমস্ত ও.বি.সি. তালিকাভুক্ত এসেছে তাছাড়া নতুন কোনো সম্প্রদায় ও.বি.সি. হতে আপনার কাছে আবেদন করেছে। এ সম্পর্কে অবগতির জন্য আপনার কাছে জানতে চাইছি।

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া :** বিধানসভা জানে যে আমরা একটা কমিশন নিযুক্ত করেছি। সেটা হচ্ছে সেন কমিশন—ওয়েস্ট বেঙ্গল ব্যাক ওয়ার্ড ক্লাসেস কমিশন। ওই কমিটির

রেকমেন্ডেশন অনুযায়ী হয় ও.বি.সি. ঘোষিত হয়। আমাদের কাছে যে আবেদন আসে, স্বাভাবিকভাবে আমরা সেইগুলো কমিশনের কাছে পাঠিয়ে দিই। কমিশন রেকমেন্ড করলে তখন আমরা সাধারণভাবে সেগুলো গ্রহণ করি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আমি আসতে দেরি করেছি। যদি এ প্রশ্নের উত্তর হয়ে গিয়ে থাকে তাহলে উত্তর দিতে হবে না। আমার প্রশ্ন হচ্ছে যে ও.বি.সি. কাজ কিছু হোক না হোক ও.বি.সি. সার্টিফিকেটের চাহিদা খুব। কিন্তু এই ও.বি.সি. সার্টিফিকেট পেতে দেরি হচ্ছে। আপনার সরকার এইরকম নির্ধারিত সময়ে, মোটামুটি এই সময়ের মধ্যে ও.বি.সি. সার্টিফিকেট পাওয়া যায় এইরকম কোনো টাইম কিছু ফিক্স করা আছে কি? যদি দেরি হয় তাহলে সরলীকরণের কথা কিছু ভাবছেন কিনা ও.বি.সি. সার্টিফিকেট পাওয়ার ক্ষেত্রে?

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** এই ও.বি.সি. সার্টিফিকেট এবং অন্যান্য যে এস.সি., এস.টি. সার্টিফিকেট দেবার পদ্ধতি একই। আমাদের পশ্চিমবাংলায় ৬ সপ্তাহ। একটা সার্কুলারে ৮৮ সাল থেকে এই দায়িত্ব দেওয়া আছে। ডেট অব ফিলিং থেকে ৬ সপ্তাহের মধ্যে ডিসপোজ অফ করার কথা। কোনো কোনো ক্ষেত্রে যেখানে সার্টিফাইং অথরিটি, অন্য কোনো জায়গায় এনকোয়ারী করতে গেলে হয়তো দেরি হয়। সাধারণভাবে ৬ সপ্তাহ মেন্টেন করা হয়।

**শ্রী রবীন ঘোষ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয, আমার কোয়েশ্চেন হচ্ছে সমস্ত জেলাতে এই ও.বি.সি. সার্টিফিকেটের জন্য বি.ডি.ও. দেখায় বি.এল.আর.ও.কে বি.এল.আর.ও. দেখায় বি.ডি.ও.কে। এইভাবে গরিব মানুষ হ্যারাস্‌ড হচ্ছে। মহকুমা শাসককে দায়িত্ব দিয়ে ৬ সপ্তাহ পেরিয়ে যাচ্ছে, মাসের পর মাস পেরিয়ে যাচ্ছে। আপনি মহকুমা শাসককে নির্দেশ দেবেন কি যাতে ও.বি.সি. মানুষরা ৬ সপ্তাহের মধ্যে সার্টিফিকেট পায়?

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** আমাদের নির্দেশ দেওয়া আছে। তাতে ও.বি.সি. অথবা এস.সি., এস.টি.র জন্য কোনো ইনকাম সার্টিফিকেট লাগে না। কিন্তু ও.বি.সি.দের একটা ফর্ম আছে যেটা গভর্নমেন্ট অভ ইন্ডিয়ার। সেই ফর্মের মধ্যে, দুটো পাতার মধ্যে কতগুলো অর্থ সংক্রান্ত বা জমি সংক্রান্ত ডিটেল জানতে চাওয়া হয়। বি. এল. আর. ও. সেটা সার্টিফাই করেন। ৬ সপ্তাহের মধ্যে যাতে পাওয়া যায় তার জন্য এস.ডি.ও.কে নির্দেশ দেওয়া আছে। এম.এল.এ. যাঁরা আছেন, প্রধান লোয়েস্ট লেভেল অব লোকাল অথরিটি যদি সার্টিফিকেট দেবেন সেটা যদি আনকন্ডিশনাল সার্টিফিকেট হয় তাহলে সে সার্টিফিকেটদের যথেষ্ট মূল্য দেওয়া হয়। আর আমাদের অফিসাররা তো সকলের জাতকুল জানা সম্ভব নয়। এটা এনকোয়ারী করতেও অনেক দেরি হয়ে যায়।

[11-10 – 11-20 a.m.]

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** কিন্তু আপনারা যদি যথেষ্ট দায়িত্ব নিয়ে সার্টিফিকেট দেন

এবং এনকোয়ারী করার পর দেন, তাহলে অফিসারদের সুবিধা হয়।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় মন্ত্রী ৬ সপ্তাহের মধ্যে ডিপসোজ অফ করার কথা বললেন। বেশিরভাগ ক্ষেত্রে ৬ সপ্তাহ কেন, ৬ মাস হয়ে যাওয়ার পরও হয় না। এখন নতুন কথা চালু হয়েছে—গান্ধীজির ছবি দরকার। ৫০০ টাকার নোটে গান্ধীজির ছবি থাকে। এই ব্যাপারটা আমি পরিষ্কার করে বলে দিচ্ছি। যারা ও.বি.সি. কিংবা শিডিউল কাস্ট সার্টিফিকেট নিতে যায়, তাদের বলা হয় যে, গান্ধীজি মানে ৫০০ টাকার নোট দিলে তবে কথা বলা হবে। আমাদের অভিজ্ঞতা হচ্ছে ৬ সপ্তাহের মধ্যে নয়, ৫০০ টাকার নোটের ব্যাপারে আপনারা কি করবেন। আমি বিশেষ করে চন্দননগর সাবডিভিসনের কথা বলছি যে, ডিসপোজ অফ হবে না, বা অ্যাপ্লাই করলে সার্টিফিকেট দেওয়া হবে না বলা হয়। কিন্তু এই সার্টিফিকেট না দেওয়ার কারণ যদি চিঠি দিয়ে জানিয়ে দেন যে, এই কারণে দেওয়া হবে না বা সার্টিফিকেটস তাদের দেওয়া যাচ্ছে না তাহলে ভাল হয়। ও.বি.সি., শিডিউল কাস্ট, শিডিউল ট্রাইব নয়, অন্য কারণ থাকে অর্থাৎ তারা এই কমিউনিটির মধ্যে পড়ছে না, সেগুলি যদি চিঠি দিয়ে জানিয়ে দেন, সেক্ষেত্রে করাপশনটা বন্ধ হবে এবং এই ব্যাপারে আপনাদের কোনও বক্তব্য আছে কি?

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** আমাদের সেই ব্যবস্থা আছে। তবে মাননীয় সদস্য যে সাজেশন দিলেন, সেট আমরা ওয়ার্ক আউট করার চেষ্টা করব।

## Starred Questions
## (to which oral Answers were given)

### কৃষ্ণগঞ্জে পর্যটনকেন্দ্র স্থাপন

*২৯১। (অনুমোদিত প্রশ্ন নং *৮৫।) **শ্রী সুশীল বিশ্বাস ঃ** পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) নদীয়া জেলার কৃষ্ণগঞ্জের শিবনিবাসে পর্যটনকেন্দ্র স্থাপন করার পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) থাকলে, কবে নাগাদ তা বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ**

(ক) বর্তমানে সরকারের কোনও পরিকল্পনা নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী সুশীল বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী বললেন যে, কোনও পরিকল্পনা নেই। আমরা

নদীয়া জেলা পরিষদকে সিদ্ধান্ত পাঠিয়েছি যে, এখানে মেলা হয়, যেখানে ১ লক্ষেরও বেশি লোক আসে এবং এখানে কস্টি পাথরের যে শিব মন্দির আছে, সেই উপলক্ষে পশ্চিমবঙ্গের বিভিন্ন জায়গা থেকে লোকজন এখানে আসে। এইজন্য আমার বক্তব্য হচ্ছে জেলা পরিষদ থেকে সিদ্ধান্ত নেওয়ার পরেও আপনাদের কোনওরকম চিন্তাভাবনা এই ব্যাপারে আছে কি?

**শ্রী মানবেন্দ্র মুখার্জি** : এই রকম কোনও প্রস্তাব এক্ষুণি আমাদের বিবেচনার মধ্যে নেই।

**শ্রী সুশীল বিশ্বাস** : আমি যেটা বলতে চাইছি—যে, আগে কলকাতা থেকে এই পর্যটন কেন্দ্রের শিব নিবাস ছিল, যেমন মায়াপুরে বাস যায়, তেমনি এইভাবে এখান থেকে ট্যুরিজম দপ্তরের পক্ষ থেকে শিব নিবাসে বাস ছাড়া হত। সেইজন্য আমার প্রশ্ন যে, যদি না থাকে, তাহলে নদীয়া জেলাতে আর কোনও জায়গায় এইরকম পরিকল্পনা সরকারের আছে কি না জানাবেন?

**শ্রী মানবেন্দ্র মুখার্জি** : এই মুহূর্তে নদীয়া জেলাতে আমাদের পর্যটন দপ্তরের দুটি প্রকল্প পরিকল্পনাধীনে আছে। আমরা কাজ শুরু করব। তার একটি হচ্ছে—কৃষ্ণনগর শহরে একটা ট্যুরিস্ট লজ নির্মাণ। জেলাশাসকের কাছ থেকে জমি হস্তান্তরিত করলেই কাজ আরম্ভ করতে পারব বলে আশা করি। এছাড়া নদীয়া জেলার মঙ্গল দ্বীপে পথিকাবাসের সুবিধা ওয়ে সাইড ফেসিলিটির জন্য। কেন্দ্রীয় সরকার অনুমোদন করেছেন। সেই কাজটায় আমরা হাত দেব। এখন কৃষ্ণনগর ট্যুরিস্ট লজ হয়ে যাওয়ার পরে পরবর্তী সময়ে এই ধরনের কথা আমরা বিবেচনা করতে পারি। কিন্তু এই মুহূর্তে শিব নিবাস করার কথা আলাদা করে কোনও পরিকল্পনা আমাদের নেই।

**শ্রী ইউনুস সরকার** : মাননীয় মন্ত্রী জানালেন যে, এই মুহূর্তে নদীয়াতে কোনও পর্যটন কেন্দ্রের নির্দিষ্ট জায়গা গড়ার কোনও পরিকল্পনা নেই। রাজ্যের অন্য কোনও জেলায় এই মুহূর্তে কোনও পরিকল্পনা আছে কি?

**শ্রী মানবেন্দ্র মুখার্জি** : হ্যাঁ, নিঃসন্দেহে রাজ্যের অন্য জেলাগুলিতে আমাদের পরিকল্পনা আছে। সেটার একটা বিস্তৃত তালিকা আমার কাছে আছে। সেই তালিকাটা আমি পড়তে পারি।

**শ্রী আবু আয়েশ মণ্ডল** : মাননীয় মন্ত্রী জানাবেন কি, প্রত্যক্ষ এবং পরোক্ষভাবে কত মানুষের কর্মসংস্থান হয়েছে, আমাদের রাজ্যের এই পর্যটন সূত্রে?

**শ্রী মানবেন্দ্র মুখার্জি** : পর্যটন সংস্থাগুলোতে প্রত্যক্ষভাবে কত কর্মচারী আছে সে ব্যাপারে পৃথকভাবে নোটিশ দিলে পরে সেটা জানিয়ে দেব। কিন্তু পর্যটন কেন্দ্রগুলোতে পরোক্ষভাবে কতজন কর্মসংস্থান পেয়েছেন সেটা চটজলদি বলা কঠিন।

**শ্রী ঈদ মহম্মদ :** মাননীয় মন্ত্রী মহাশয় আপনারা নদীয়ায় যে ধরনের মঙ্গলদ্বীপ তৈরি করেছেন, সেইরকম মুর্শিদাবাদের হাজারদুয়ারিতে সরকারি উদ্যোগে পর্যটন কেন্দ্র গড়ে তোলার কোনও উদ্যোগ আপনাদের আছে কি?

**শ্রী মানবেন্দ্র মুখার্জি :** আজকে এই বিষয়ে অন্য একটি প্রশ্ন আছে। আমি তখন উত্তর দেব।

**শ্রী শৈলজাকুমার দাস :** দীঘায় কেন্দ্রীয় সরকার একটা অ্যাকোরিয়াম তৈরি করেছেন। পর্যটন মন্ত্রী হিসাবে জিজ্ঞাস্য যে এই অ্যাকোরিয়ামটা বহুদিন ধরে তৈরি হয়ে আছে, কিন্তু সেটাকে খোলার জন্য রাজ্য সরকারের পক্ষ থেকে আপনার দপ্তর কেন্দ্রীয় সরকারের সঙ্গে যোগাযোগ করে এই অ্যাকোরিয়াম খোলার ব্যবস্থা করছেন কিনা?

**শ্রী মানবেন্দ্র মুখার্জি :** পর্যটন মন্ত্রী হিসাবে নয়, পরিবেশ দপ্তরের মন্ত্রী হিসাবে এই বিষয়টা নিয়ে সংশ্লিষ্ট সংস্থা যারা নির্মাণকার্য করেছিল তাদের সঙ্গে কথাবার্তা বলছি। আমরা দ্রুত এটা খোলার চেষ্টা করছি।

### উচ্চমাধ্যমিকের শিক্ষাক্রমের পরিবর্তন

*২৯২। (অনুমোদিত প্রশ্ন নং *৫০২।) **শ্রী পঙ্কজ ব্যানার্জি :** বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

উচ্চমাধ্যমিক শিক্ষা পর্ষদ একাদশ ও দ্বাদশ শ্রেণীর শিক্ষাক্রমের পরিবর্তনের বিষয়ে কোন সিদ্ধান্ত নিয়েছেন কিনা?

**শ্রী কান্তি বিশ্বাস :** একাদশ ও দ্বাদশ শ্রেণীর শিক্ষাক্রমে এবং পাঠক্রমে নিয়মিতভাবে, পর্যালোচনা হয়—তবে এই মুহূর্তে পরিবর্তনের কোনো সিদ্ধান্ত নেওয়া হয়নি।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি :** মাননীয় মন্ত্রী মহাশয়-এর কাছে জিজ্ঞাসা করি, বিভিন্ন অ্যাকাডেমিক কাউন্সিল এবং সমাজসেবী সংস্থা থেকে ডেপুটেশন দিয়ে একাদশ ও দ্বাদশ শ্রেণীতে পাঠক্রমের পুনর্বিন্যাস ঘটিয়ে ছাত্রছাত্রীদের উপর চাপ কমানোর কথা বলা হয়েছিল। এ ব্যাপারে আপনারা কি বিচার-বিবেচনা করছেন?

**শ্রী কান্তি বিশ্বাস :** এর আগে এক প্রশ্নের জবাবে বলেছিলাম উচ্চ মাধ্যমিক এবং মাধ্যমিক স্তরের পাঠ্যসূচি এবং পাঠক্রম পর্যালোচনা করার চেষ্টা হচ্ছে এবং তারজন্য কমিটি করা হয়েছে। কমিটি সংবাদপত্রে বিজ্ঞাপন দিয়েছিল যে বিভিন্ন শিক্ষক, শিক্ষাহিতৈষী ও শিক্ষক সংগঠনের কোন সুপারিশ থাকলে তাঁরা তা কমিটিকে জানাতে পারেন। অনেকে কমিটির কাছে সুপারিশ করেছেন, সেগুলো বিচার-বিবেচনা করা হচ্ছে। এই কমিটির পর্যালোচনার ভিত্তিতে মাধ্যমিক ও উচ্চমাধ্যমিক স্তরের মধ্যে যে ব্যবধান আছে সেটাকে

খানিকটা পরিবর্তন করে পাঠ্যসূচি ও পাঠক্রমের ব্যাপারে কমিটির সুপারিশ অনুযায়ী ব্যবস্থা নেওয়া হবে।

[11-20 – 11-30 a.m.]

**শ্রী পঙ্কজ ব্যানার্জি :** নানান কমিটি মতামত দিয়েছেন, কর্মশালাও রিপোর্ট দিয়েছে, কিন্তু এই বিষয়ে সিদ্ধান্ত কবে নাগাদ নেওয়া হবে, তার কোনও টাইম লিমিট দিতে পারেন?

**শ্রী কান্তি বিশ্বাস :** কোন টাইম লিমিট করা হয়নি। দু'বছর হয়ে গেল এই কমিটি গঠন করা হয়েছে। আমরা চেষ্টা করব যাতে কয়েক মাসের মধ্যে এই কমিটি তার মতামত আমাদের কাছে দিয়ে দেয়।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি :** আগামী শিক্ষাবর্ষের আগে যদি সিদ্ধান্ত না নেন তাহলে আগামী শিক্ষাবর্ষেও সেটা চালু হবে না।

**শ্রী কান্তি বিশ্বাস :** আগামী শিক্ষাবর্ষ শুরু হবে জুলাই মাসে। এর মধ্যে ওদের সুপারিশ আসবে, তারপর আমরা বিচার বিবেচনা করব, তারপর সেই অনুসারে যদি কিছু পরিবর্তন হয়, তাহলে সেইভাবে পাঠ্য বই করতে হবে। কাজেই, এই শিক্ষাবর্ষে শুরু হবে না। আমরা চেষ্টা করব ১৯৯৮ সাল থেকে যে শিক্ষাবর্ষ শুরু হবে, তাতে চালু করতে।

**শ্রী অশোক দেব :** আজ থেকে উচ্চ মাধ্যমিক পরীক্ষা শুরু হচ্ছে। গতকাল আপনার দপ্তরে আমি আপনাকে টেলিফোন করেছিলাম। অনেক পরীক্ষার্থী পরীক্ষার ফিস্ জমা দিয়েও পরীক্ষা দিতে পারছে না, কখনো অধ্যক্ষ, কখনো হেড মাস্টারের, কখনো বা স্টাফদের গাফিলতিতে। যারা পরীক্ষা দিতে পারছে না তাদের ভবিষ্যৎ কি হবে এবং যারা অন্যায় করেছেন, তারে কি হবে, এই বিষয়ে চিন্তা করেছেন কি?

**শ্রী কান্তি বিশ্বাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য যে প্রশ্ন তুলেছেন, সেটা গুরুতর, আপনি যদি মনে করেন, তাহলে বিবৃতি দিতে পারি। কিন্তু যেহেতু এইটি শ্রী পঙ্কজ ব্যানার্জির প্রশ্নের সঙ্গে সম্পর্কিত নয়, সেইজন্য এর জবাব দিতে চাইছি না।

**শ্রী সৌগত রায় :** স্যার, এটা মাননীয় মন্ত্রী নিজেই উল্লেখ করেছেন যে, মাধ্যমিক থেকে উচ্চ মাধ্যমিকে ট্রানজিশন খুব বেশি, হঠাৎ ছাত্রছাত্রীদের উপর লোড বেড়ে যায়। তারপর, বিশেষ করে বিজ্ঞানের ছাত্রছাত্রীদের জয়েন্ট এন্ট্রান্স দেওয়ার থাকে, সেইজন্য সকলকেই প্রায় প্রাইভেট টিউটর রাখতে হয়, এটা একটা বড় সমস্যা। কলেজে শিক্ষকতার অভিজ্ঞতায় দেখেছি, কলেজে যথেষ্ট ক্লাস পায় না এবং সেখানে লেকচার সিস্টেমে পড়াবার ফলে স্কুলের তুলনায় কম ক্লাস পায়। আবার রেজাল্টের তুলনা করলে দেখবেন, কলেজের তুলনায় স্কুলগুলোতে রেজাল্ট ভাল হয়। আমি কি জিজ্ঞাসা করতে পারি, উচ্চ মাধ্যমিক

পড়াবার ব্যবস্থা কলেজ থেকে তুলে স্কুলে নিয়ে যাওয়া যায় কিনা?

**শ্রী কান্তি বিশ্বাস :** অনেক আগে থেকেই সি.এ.বি. শিক্ষা পর্ষদ থেকে এটা ঠিক করা হয়। ১৯৮৬ সালের কেন্দ্রীয় সরকারের শিক্ষা নীতিতে বলা হয়, একাদশ দ্বাদশ শ্রেণী কিছুতেই কলেজের সাথে থাকবে না, স্কুলেই রাখতে হবে। এবং, মাননীয় মন্ত্রী শ্রী সত্যসাধন চক্রবর্তীও গতবার বলেছেন, উচ্চ মাধ্যমিক কলেজে যেটা আছে, সেটা পর্যায়ক্রমে বিদ্যালয়ে আনার চেষ্টায় এই সরকার চেষ্টিত আছে। এই সম্পর্কে আমরা এক মত—উচ্চ মাধ্যমিক পাঠক্রমে কখনই কলেজের মধ্যে থাকা উচিত নয়। এবারে সাড়ে তিন লক্ষ ছাত্রছাত্রী মাধ্যমিক পাশ করেছে, তার অর্ধেকই কলেজে পড়ে। তাদের বিদ্যালয়ে পড়াবার জন্য যে পরিমাণ উচ্চমাধ্যমিক বিদ্যালয় করা দরকার, সেটা করার ক্ষমতা এই মুহূর্তে আমাদের সরকারের নেই, সেই অর্থ নেই। কত দ্রুত কলেজ থেকে উচ্চ মাধ্যমিক অংশটাকে স্কুলে আনতে পারি, সেই বিষয়ে আমরাও উদ্‌গ্রীব। মূলত অর্থের জন্যই করতে পারছি না। সারা ভারতবর্ষের সঙ্গে পশ্চিমবাংলায়ও স্নাতক স্তরে তিন বছরের কোর্স চালু করা হবে। কিন্তু এই সিদ্ধান্তকে কার্যকর করতে হলে ধাপে ধাপে কিছু কিছু পাঠক্রম কলেজ থেকে স্কুলে আনতে হবে। সেই বিষয়ে উচ্চ শিক্ষা দপ্তর এবং বিদ্যালয় শিক্ষা দপ্তর ঐক্যবদ্ধভাবে চেষ্টা করবে, যাতে এই বিষয়ে আমরা কাজ করতে পারি।

**শ্রী সৌগত রায় :** আপনি তো কিছু ইন্টার কলেজ স্থাপন করতে পারেন অন্যান্য রাজ্যের মতো।

**শ্রী কান্তি বিশ্বাস :** এই বিষয়টা নিয়ে কেন্দ্রীয় শিক্ষা উপদেষ্টা পর্ষদে আলোচনা হয়েছে। কোনও রাজ্যে আর নতুন করে ইন্টার কলেজ তৈরি হচ্ছে না। আমাদের পশ্চিমবাংলায় ঐ রকম যে ১৪টা কলেজ ছিল, যাকে আমরা বলি ইন্ডিপেন্ডেন্ট হায়ার সেকেন্ডারি স্কুল তার ফলাফল উৎসাহব্যাঞ্জক নয়—সেইজন্য করতে চাচ্ছি না। বরং, এর মধ্যে অনেকগুলো ঐ রকম স্কুলকে হায়ার সেকেন্ডারি স্কুলে অর্থাৎ ৫ম থেকে ১২শ শ্রেণীর স্কুলে রূপায়িত করা হয়েছে।

**শ্রী বাদল জমাদার :** মাধ্যমিক শিক্ষাস্তরে ওয়ার্ক এডুকেশন বলে একটা সাবজেক্ট ছিল। এর বদলে অন্য কোনও বিষয়ে সংযুক্ত করার কথা ভাবছেন কি?

**শ্রী কান্তি বিশ্বাস :** মাননীয় সদস্যের প্রশ্নের উত্তরে বলি, চিন্তা-ভাবনাটা মূলত শিক্ষা সংসদ অর্থাৎ মধ্যশিক্ষা পর্ষদ এবং উচ্চ মাধ্যমিক শিক্ষা সংসদগুলোর কাছ থেকে জেনেছি, এ বিষয়ে নতুন কোন চিন্তাভাবনা তাদের নেই। তবে কর্মশিক্ষা ৮ম ক্লাস পর্যন্ত বাধ্যতামূলক আছে। ওঁরা তবে পরিবর্তে অন্য একটা বিষয় করার কথা বলেছিলেন, আমরাও সম্মতি জানিয়েছিলাম কিন্তু চূড়ান্তভাবে মধ্যশিক্ষা পর্ষদ কোনও সিদ্ধান্ত নেয়নি।

**শ্রী তাপস রায় :** অনেকদিন পরে শিক্ষামন্ত্রীর কাছে প্রশ্ন করার সুযোগ হল। মাননীয়

শিক্ষামন্ত্রী অবগত আছেন, আজকে সাড়ে ৩ লক্ষ ছাত্রছাত্রী এবং তাদের অভিভাবক দুরু দুরু বুকে বিভিন্ন পরীক্ষা কেন্দ্রের ভিতরে এবং বাইরে অপেক্ষা করছেন। এর আগে মাধ্যমিকের প্রশ্ন ফাঁস হওয়াতে ৫ লক্ষ ছাত্রছাত্রী এবং তাদের অভিভাবকরা এক অনিশ্চয়তার মধ্যে পড়েছিলেন। আজকে আবার উচ্চ-মাধ্যমিক পরীক্ষা চালু হয়েছে। মাননীয় মন্ত্রী মহাশয় তার দপ্তরে, আবার যাতে প্রশ্নপত্র ফাঁস না হয়ে যায় তার জন্য কোনও নির্দেশ দিয়েছেন কি না?

**মিঃ স্পিকার ঃ** নট্ অ্যালাউড।

**শ্রী আব্দুল মান্নান ঃ** সাবজেক্টের ব্যাপারে মাননীয় মন্ত্রী মহাশয় কিছুটা বলেছেন এবং সমস্যার কথা স্বীকার করেছেন। ২১ বছর ধরে ১১/১২ শ্রেণী চালু হওয়ার পর কয়েকবার সিলেবাস সংশোধন হয়েছে। ১৯৭৬ সালের যে সিলেবাস ছিল তার সংশোধন হয়েছে। কিন্তু বিশেষ করে সাইন্স সাবজেক্টগুলোতে যেন একটা কমিউনিকেশন গ্যাপ হয়ে যাচ্ছে। আপনি নিজেও লক্ষ্য করে থাকবেন, যে ছাত্রছাত্রীরা মাধ্যমিকে স্টার নিয়ে পাশ করে সেই ছাত্রছাত্রীরা হায়ার সেকেন্ডারিতে সেকেন্ড ডিভিশন, থার্ড ডিভিসন এমন কি ফেল পর্যন্ত করছে।

আরেকটা, কলেজ এবং স্কুলগুলো সম্বন্ধে যেটা সৌগতবাবু বলেছেন। আপনি একটা কমিটি করেছেন বলছেন এবং কর্মশালাও করেছেন বলছেন। সেটা যাতে তাড়াতাড়ি হয়— এটা দেখবেন। আগে যেখানে ১১ ক্লাস চালু ছিল সেখানে ল্যাবরেটরি অকেজো হয়ে পড়ে রয়েছে। এখানে যে স্টাফ প্যাটার্ন হয়েছে, স্কুল-কলেজে পোস্ট গ্রাজুয়েট টিচার রয়েছে। তাই এজন্য এক্সট্রা ফিন্যান্সিয়াল বার্ডেন নিতে হবে না। সুতরাং যে সমস্ত স্কুলে ঐ রকম স্টাফ প্যাটার্ন রয়েছে সেখানে হায়ার সেকেন্ডারি পড়ানোর অনুমতি দেবেন কিনা?

[11-30 – 11-40 a.m.]

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** একাদশ শ্রেণীযুক্ত উচ্চ মাধ্যমিকের বিজ্ঞানের যে পাঠক্রম ছিল তার উপযুক্ত যে ল্যাবরেটরি ছিল, সেই ল্যাবরেটরি এখন মোটেই উপযুক্ত নয়। কারণ এখন সাইন্স কোর্স অনেক বেশি উন্নত হয়েছে, তাই আগের ইউটিলিটি অনেক কমেছে। আর দশম শ্রেণীযুক্ত বিদ্যালয়ে ছাত্র সংখ্যা এতো বেশি বৃদ্ধি পেয়েছে যে, তার উপর নির্ভর করে একাদশ-দ্বাদশ শ্রেণী খোলা সম্ভব হচ্ছে না এবং এই বিদ্যালয়গুলিকে উচ্চমাধ্যমিকে উন্নীত করতে দু-তিন জন শিক্ষকের পদ সৃষ্টি করতে হচ্ছে। ছাত্র সংখ্যা বৃদ্ধি পাওয়ার জন্যই একাদশ-দ্বাদশ শ্রেণী খোলার অনুমোদন দেওয়া যাচ্ছে না। সারা পশ্চিমবাংলার চিত্র আমার কাছে। আরও উল্লেখযোগ্য সংখ্যক বিদ্যালয়কে উচ্চমাধ্যমিকে উন্নীত করব যাদের উপযুক্ত শিক্ষক আছে তাদেরকে অগ্রাধিকার দিয়ে আমরা বিবেচনা করব, তাদের কম সংখ্যক দিয়েই আমরা উন্নীত করতে পারব।

**শ্রী গুরুপদ দত্ত :** মাননীয় শিক্ষামন্ত্রী উচ্চ মাধ্যমিকের অনুমোদনের ব্যাপারে বললেন বিভিন্ন যে সমস্ত বিদ্যালয়ে উপযুক্ত সংখ্যাক শিক্ষক এবং যেসমস্ত জায়গায় ছাত্র ওভারলোড আছে সেখানে বিদ্যালয় করার ব্যবস্থা ভাবনার মধ্যে আছে। কিন্তু আমাদের রাজ্যে অনেকগুলি দশম মানের বালিকা বিদ্যালয় আছে, যেমন আমার বিধানসভা কেন্দ্রে একটি দশম মানের বালিকা বিদ্যালয় আছে। যদি এই বালিকা বিদ্যালয়গুলিকে উচ্চ মাধ্যমিকে উন্নীত করা না হয়, তাহলে বালিকাদের পক্ষে পড়াশোনা করার অসুবিধা হয়। এই রকম বালিকা বিদ্যালয়গুলিকে উচ্চমাধ্যমিকে উন্নীত করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি?

**শ্রী কান্তি বিশ্বাস :** এটা আমাদের সরকারের স্বাভাবিক সিদ্ধান্ত, নীতিগত সিদ্ধান্ত। আমরা বালিকা বিদ্যালয়গুলিকে অগ্রাধিকার দিয়ে থাকি বিদ্যালয় স্থাপনে, স্বীকৃতিদানেও উন্নীত করণে, এবং সেই ধরনের কোনও প্রস্তাব আসলে আমরা তাকে সব থেকে বেশি গুরুত্ব দিয়ে বিবেচনা করব।

**শ্রী সুকুমার দাস :** আপনি প্রশ্নোত্তর পর্বে বললেন যে সেকেন্ডারির তুলনায় হায়ার সেকেন্ডারির সিলেবাসের লোড বেশি এবং এটার মান নির্ধারণ করার জন্য একটা রিভিউ কমিটি করেছেন। আজ দু'বছর হল সেই কমিটি রিপোর্ট দিতে পারছে না কেন? সেখানে সদস্যদের নাম কি?

**শ্রী কান্তি বিশ্বাস :** এই তালিকা একাধিকবার আমি বিধানসভায় পেশ করেছি। তার আগে আমি বলতে চাই যে আমি একথা বলিনি যে মাধ্যমিক থেকে উচ্চমাধ্যমিকের বোঝা অতিরিক্ত। এটা পর্যালোচনা করার জন্য কমিটির দায়িত্বে রয়েছে। এটা অতিরিক্ত; নাকি প্রয়োজনের তুলনায় কম এবং সেটা পরিবর্তন করার জন্য যে সুপারিশ করা দরকার তা তারা করবেন। এটা যে অতিরিক্ত সেটা আমি স্বীকার করতে পারছি না যতক্ষণ পর্যন্ত না রিপোর্ট পাচ্ছি। মাধ্যমিক এবং উচ্চমাধ্যমিক-এর মধ্যে একটা ব্যবধান থেকে গেছে। উচ্চমাধ্যমিক হচ্ছে উচ্চশিক্ষার প্রবেশ দ্বার, সেইজন্যই এটার মধ্যে একটা ব্যবধান থাকবেই এই যে ধারণা আছে সেটা কাঙ্খিত কি না সেটা পর্যালোচনা করার বিষয়। বাইরের সুপারিশগুলি পর্যাপ্ত পরিমাণে আসেনি সেই জন্যই কমিটির ইচ্ছা থাকা সত্ত্বেও তারা প্রয়োজনীয় এ হেন একটি গুরুত্বপূর্ণ বিষয়ে শিক্ষক, শিক্ষাব্রতী এবং শিক্ষাহিতৈষীদের মতামত জানার জন্য অপেক্ষা করেছেন। তবে আমরা আশা করব, যেটা পঙ্কজবাবুর প্রশ্নের উত্তরে বলেছি, '৯৮ সালের শুরুতেই তাতে পরিবর্তনের কাজ সমাধা করা যায়, সে জন্য আমরা সচেষ্ট থাকব।

**রবীন্দ্র-রচনাবলী প্রকাশ**

*২৯৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৪৯৩।) **শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় :** উচ্চশিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রবীন্দ্রনাথ ঠাকুরের ১২৫তম জন্ম বার্ষিকীতে রাজ্য সরকারের পক্ষ থেকে রবীন্দ্র-

রচনাবলী প্রকাশ করার যে সিদ্ধান্ত হয়েছিল—এ পর্যন্ত তার কয়টি খণ্ড প্রকাশিত হয়েছে; এবং

(খ) অবশিষ্ট খণ্ডগুলি কবে নাগাদ প্রকাশিত হবে?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী :**

(ক) রবীন্দ্রনাথ ঠাকুরের ১২৫তম জন্মবার্ষিকীতে রবীন্দ্র রচনাবলী প্রকাশ করার কোনও সিদ্ধান্ত রাজ্য সরকারের পক্ষ থেকে গ্রহণ করা হয়নি। তবে ১৯৭৮ সালের রাজ্য সরকার রবীন্দ্র রচনাবলীর সুলভ সংস্করণ পুনর্মুদ্রণের সিদ্ধান্ত গ্রহণ করেন। প্রস্তাবিত ষোলটি খণ্ডের মধ্যে এ পর্যন্ত পনেরোটি খণ্ড প্রাকাশিত হয়েছে।

(খ) অবশিষ্ট খণ্ডের সম্পাদনা এবং ছাপার কাজ চলছে। যথাশীঘ্র সম্ভব প্রকাশ করার বিষয়ে সরকার সচেষ্ট আছেন।

**শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় :** মাননীয় মন্ত্রী মহাশয়, এই যে ১৫টি খণ্ড প্রকাশিত হয়েছে, এগুলি কবে কবে প্রকাশিত হয়েছে এবং বাকি খণ্ড প্রকাশের কাজ ব্যাহত হচ্ছে কেন? ষষ্ঠদশ খণ্ড, যাতে শেষ চিঠিটি আছে, সেটা কবে প্রকাশিত হবে—কোনও নির্দিষ্ট তারিখ মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্যের প্রশ্নের উত্তরে জানাচ্ছি, ১৯৭৮ সালে সরকার সিদ্ধান্ত গ্রহণ করেন এবং ১৯৮০ সালে 'রবীন্দ্ররচনাবলী'র প্রথম খণ্ড প্রকাশিত হয়। তারপর থেকে ১৯৯২ সালে, ৮৩ সালে, '৮৪ সালে, '৮৫ সালে, '৮৬ সালে, '৮৮ সালে, '৮৯ সালে '৯০ সালে, '৯১ সালে, '৯২ সালে, এবং ১৯৯৪ সালে খণ্ডগুলি প্রকাশিত হয়। স্বভাবতই লক্ষ্য করা যাবে যে, প্রায় প্রত্যেক বছরই—অনেক সময় হয়ত এক বছর হয়নি, পরের বছর হয়েছে—এই খণ্ডগুলি প্রকাশিত হয়েছে। এই কাজটা সম্পাদকমণ্ডলী করেন। অভিজ্ঞ ব্যক্তিরাই সম্পাদক মণ্ডলীতে আছেন। আমি দায়িত্ব নেবার পর সম্পাদক মণ্ডলীর সঙ্গে মিটিং করেছি, বিশেষ করে সচিবের সঙ্গে আলোচনা করেছি। আমি দেখছি যে, অত্যন্ত যত্ন-সহকারে তাঁরা এই কাজ করছেন। তাঁরা তাঁদের সাধ্য অনুসারে খুবই দ্রততার সঙ্গে কাজগুলি করছেন। তবুও একটু দেরি হচ্ছে। তার একটা কারণ, সেটা হাউসকে জানান দরকার, এই কাজগুলি করতে করতে আমাদের সম্পাদক মণ্ডলীর যাঁরা মাননীয় সদস্য, তাঁরা দেখতে পান যে, রবীন্দ্রনাথের অনেকগুলি অসংকলিত লেখা রয়েছে। তাঁরা সেগুলিও প্রকাশ করতে চান এবং আমরা আলোচনা করে ঠিক করি যে, সরকার যখন রবীন্দ্রনাথের সমতা রচনা প্রকাশ করছে তখন যেগুলি অসংকলিত বা অগ্রন্থিত সেগুলিও আমরা জনসাধারণকে উপহার দেব, আমাদের রচনা বই-এ স্থান পাবে। সেজন্য দেখবেন যেখানে ১৬টি খণ্ড প্রকাশিত হবার কথা সেখান ১৭টি খণ্ড—একটা বেশি খণ্ড প্রকাশিত হবে। কিন্তু এটা আমরা ইচ্ছে করলেই করতে পারি না। তার কারণ,

বিশ্বভারতীর সঙ্গে আমাদের যে চুক্তি আছে, সেই চুক্তি হচ্ছে,—সঙ্কলিত যে রচনা আছে তাই শুধু প্রকাশ করার। এই অবস্থায় আমরা বিশ্বভারতীর কাছে আবেদন করি যে, অসঙ্কলিত যেগুলি আছে সেগুলিও প্রকাশ করার অনুমতি আমাদের দেওয়া হোক। বিশ্বভারতী আমাদের বলেন যে, 'আগে আমরা প্রকাশ করব, তারপর সরকার প্রকাশ করতে পারবে।' -এর ফলে আমাদের অনেক দেরি হয়ে যায়। এখন পর্যন্ত বিশ্বভারতীর তরফ থেকে সেই অনুমোদন আসেনি, সেহেতু প্রকাশ করতে পারিনি। যে মুহূর্তে অনুমোদন পাব সে মুহূর্তেই প্রকাশ করতে পারব। পঞ্চদশ খণ্ড এবং ষষ্ঠদশ খণ্ডে সবই প্রকাশ করা হচ্ছে। সপ্তদশ খণ্ডে থাকবে গ্রন্থ পরিচয়। আর ষষ্ঠদশ খণ্ড খুবই তাড়াতাড়ি প্রকাশিত হবে।

[11-40 – 11-50 a.m.]

তাতে একটু অসুবিধা ছিল। সেগুলি দূর করা হয়েছে। একেবারে দিনক্ষণ বলা মুশকিল। সম্পাদকমণ্ডলী অনেকগুলি জিনিস প্রেসে দেবেন, প্রেস সেগুলি ছাপবেন। কিন্তু সরস্বতী প্রেস যা ছাপছেন—তাদের সঙ্গে কথা হয়েছে, তারা দ্রুত কাজ সম্পন্ন করবেন।

**শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় :** রাজ্য সরকার রবীন্দ্র রচনাবলী মুদ্রণের যে সিদ্ধান্ত নিয়েছেন তার কাজ চলছে। কিন্তু রবীন্দ্র রচনাবলীর চাহিদা বাংলার মানুষের কাছে কমবে না। তাই পুনরায় এই প্রথম খণ্ড যেভাবে প্রকাশিত হয়েছে ১৯৭৮ সালে, সেইরকম পুনরায় সুলভ মূল্যে জনসাধারণের কাছে পৌঁছে দেবার জন্য রাজ্য সরকার কোনও পরিকল্পনা গ্রহণ করেছে কিনা, করলে কবে নাগাদ পুনর্মুদ্রণ শুরু হবে?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী :** মাননীয় সদস্যকে জানাই, এই সম্পর্কে এখনও আমরা কোনও সিদ্ধান্ত গ্রহণ করিনি। তার কারণ, আমাদের প্রথম দায়িত্ব হচ্ছে সম্পূর্ণ রচনাবলী প্রকাশ করা। আমরা সেই দায়িত্ব পালন করার পর এই প্রশ্ন উত্থাপিত করার অবকাশ থাকে, চিন্তা-ভাবনা করার অবকাশ থাকে। আপাতত আমরা চাইছি, সমস্ত অসঙ্কলিত, অসংশোধিত পাণ্ডুপিলি যেগুলি আছে—সম্পাদকমণ্ডলী খুব ভাল কাজ করছেন, শুভেন্দু শেখর মুখোপাধ্যায় আগে করেছিলেন, এখন শঙ্খ ঘোষ খুব ভাল কাজ করছেন—সেগুলি আগে প্রকাশ করা। তারপর বাকি সম্পর্কে চিন্তা-ভাবনা করা যাবে।

**শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় :** রাজ্য সরকারের পক্ষ থেকে যেমন রবীন্দ্রনাথ ঠাকুরের রচনাবলী প্রকাশ করা হয়েছে, তেমনি আর এখন কোনও মনীষীর রচনাবলী প্রকাশ করার সিদ্ধান্ত হয়েছে কিনা বিশেষ করে এ বছর নেতাজী সুভাষচন্দ্র বসুর জন্মশতবার্ষিকী, সুতরাং তার রচনাবলী প্রকাশ করার কোনও সিদ্ধান্ত হয়েছে কিনা এবং হয়ে থাকলে কবে থেকে এই সিদ্ধান্ত বাস্তবায়িত হবে তা অনুগ্রহ করে জানাবেন কি?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী :** মাননীয় সদস্যের অবগতির জন্য জানাই, আমাদের এই হাউসে সিদ্ধান্ত হয়েছিল নেতাজী সুভাষচন্দ্র বসুর রচনাবলী প্রকাশ করা। আমরা রাজি

হয়েছিলাম এবং উদ্যোগও গ্রহণ করেছিলাম। কিন্তু আপনারা জানেন, তাঁর কপি রাইট সংক্রান্ত পরিস্থিতির আবর্তে পড়ে আমাদের ইচ্ছা থাকা সত্ত্বেও আমরা এগুতে পারিনি। আমরা কমিটি করে দিয়েছিলাম। নেতাজী ইনস্টিটিউট ফর এশিয়ান স্টাডিস তাদেরকে দায়িত্ব দেওয়া হয়েছিল এবং তারা অনেক এগিয়েছিলেন। কিন্তু কপি রাইট সংক্রান্ত জটিল পরিস্থিতির আবর্তে পড়ে এই কাজ থমকে দাঁড়িয়ে আছে। কিন্তু তাঁর কিছু কিছু লেখা যেগুলি কপি-রাইটের মধ্যে পড়ে না সেগুলি প্রকাশ করা হয়েছে। কিন্তু সমগ্র রচনাবলী প্রকাশ করা সম্ভব হয়নি। আর অন্য কোনও লেখকের সমগ্র রচনাবলী প্রকাশ করার কোনও পরিকল্পনা আপাতত উচ্চ শিক্ষা দপ্তরের নেই।

**শ্রী মানিক মণ্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, বর্তমান বৎসর হচ্ছে কথা সাহিত্যিক তারাশঙ্কর বন্দ্যোপাধ্যায়ের জন্মশতবর্ষ। তারাশঙ্কর বন্দ্যোপাধ্যায়ের জন্মশতবর্ষে তাঁর লেখা প্রকাশিত করার কোনও পরিকল্পনা আপনার আছে কি না?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** মাননীয় সদস্যের অবগতির জন্য জানাই, আপাতত কোনও চিন্তা-ভাবনা আমাদের নেই বা আপাতত কোনও পরিকল্পনা নেই।

**শ্রী নটবর বাগদি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইছি, এই সব রবীন্দ্রনাথ ঠাকুরের যে সৃষ্টি এবং খুটিনাটি তথ্য বা শিল্প সামগ্রী সেগুলি অন্যান্য ভাষায় ভারতবর্ষের মানুষের কাছে পৌছে দেবার জন্য যেমন, হিন্দি কিংবা উড়িয়া এই সমস্ত ভাষায় প্রকাশ করে ভারতবর্ষের মানুষের কাছে পৌছে দেবার কোনও পরিকল্পনা আপনার আছে কিনা?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** মাননীয় সদস্য মহাশয়কে জানাই, আপাতত এই ধরনের কোনও পরিকল্পনা আমাদের নেই। তবে আপনাকে এটুকু আমি বলতে পারি, অন্যান্য বিভিন্ন ভাষায় রবীন্দ্রনাথের লেখা বেরিয়েছে। তবে সরকারের আপাতত এই ধরনের কোনও পরিকল্পনা নেই।

**শ্রী রবীন মুখার্জি ঃ** মাননীয় উচ্চশিক্ষা মন্ত্রী মহাশয়ের কাছে আমার প্রশ্ন, রাজ্যের প্রাক্তন মুখ্যমন্ত্রী এবং গান্ধীবাদী নেতা প্রফুল্লচন্দ্র সেনের জন্মশতবর্ষ এ বছর ১০ই এপ্রিল অনুষ্ঠিত হচ্ছে আরামবাগে, প্রফুল্ল সেনের জীবনীর উপর কোনও গ্রন্থ প্রকাশের পরিকল্পনা রাজ্য সরকারের আছে কি?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** মাননীয় সদস্যকে জানাই, এই ধরনের কোনও পরিকল্পনা আপাতত আমাদের নেই।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** আমি আপনার প্রশ্নের উত্তর দিচ্ছি। শ্রী প্রবোধচন্দ্র সেনের জন্মশতবার্ষিকীতে এ বছর এপ্রিলে বাংলা অ্যাকাডেমি প্রোগ্রাম করব এবং একটি পুস্তিকা আমরা প্রকাশ করব। ডঃ ভবতোষ দত্ত সেই বইটি লেখার দায়িত্ব নিয়েছেন। বাংলা অ্যাকাডেমিতে অনুষ্ঠানটি হবে।

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় উচ্চ শিক্ষামন্ত্রী এবং মাননীয় তথ্যমন্ত্রী সেদিন ছিলেন, নেতাজীর জন্মশতবার্ষিকী উপলক্ষে তারা কমিটিও করেছিলেন। কপি রাইটের যে জটিলতার কথা বললেন সে সম্পর্কে নেতাজীর পরিবারের প্রতি শ্রদ্ধা জানিয়েই বলছি, এগুলি কারুর পারিবারিক সম্পত্তি নয়। নেতাজী সারা ভারতবর্ষের এবং নেতাজী অনুরাগী সমস্ত মানুষের। সেখানে যদি কোনও জটিলতা থাকে তাহলে সেটা দূর করে নেতাজীর জন্ম শতবর্ষেই বিশেষ করে ২১শে অক্টোবর আজাদ হিন্দ সরকারের প্রতিষ্ঠা দিবসকে স্মরণ করে তারমধ্যেই নেতাজীর রচনাবলী প্রকাশের জন্য সরকার থেকে কোনও উদ্যোগ নেবেন কি? সঙ্গে সঙ্গে কেন্দ্রীয় সরকারকেও এ ব্যাপারে যুক্ত করে যাতে এই আর্থিক বছরে কিছু অনুদান পাওয়া যায় এ ব্যাপারে তার ব্যবস্থা করবেন কি? কেন্দ্রীয় সরকার তো নেতাজীর জন্মশতবার্ষিকী দারুণভাবে পালন করবেন বলেন কিন্তু তার নামে একটাও পরিকল্পনা তারা এখনও ঘোষণা করেননি। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে আবার প্রশ্ন করছি, কপি রাইটের যে জটিলতা আছে সেটাকে পরিহার করে কিভাবে নেতাজীর রচনাবলী প্রকাশ করা যায় সে সম্পর্কে সভাকে অবহিত করবেন কি? নেতাজী কারুর পারিবারিক সম্পত্তি নয়, নেতাজী হচ্ছে নেতাজী অনুগামী সমস্ত মানুষের।

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** এ ব্যাপারে আমরা আইনজ্ঞদের সঙ্গে পরামর্শ করেছি। নেতাজী রিসার্চ ইনস্টিটিউটের শ্রী শিশির বসু মহাশয় আমাকে একটা চিঠি দিয়েছিলেন। তার পরিপ্রেক্ষিতে আইনজ্ঞদের সঙ্গে পরামর্শ করার পর আমরা এই প্রকাশনার ব্যাপারে আর এগুতে পারিনি। কিন্তু যদি দেখা যায় যে এটা প্রকাশ করার অধিকার আমাদের আছে তাহলে আমরা নিশ্চয় এই কাজে এগুবো। নেতাজীর জন্মশতবর্ষে আপনারা জানেন যে ইতিমধ্যেই নেতাজী সুভাষ ওপেন ইউনিভার্সিটি—একটা নতুন বিশ্ববিদ্যালয় করার কথা মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় ঘোষণা করেছেন। আমার দপ্তর থেকে এইকাজে আমরা এগুচ্ছি। এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ এবং ভারতবর্ষে এটা হবে অষ্টম ওপেন ইউনিভার্সিটি। নেতাজীর নামে এটা হচ্ছে। কাজেই আমরা কিছুই করছি না এটা ঠিক নয়। আরও নিশ্চয় কিছু করা উচিত। আপনি যে উপদেশ দিলেন তা নিশ্চয় আমি মনে রাখবো। কিছুদিন আগে দিল্লিতে কেন্দ্রীয় মানব সম্পদ উন্নয়ন মন্ত্রকের সঙ্গেও আমার এ প্রসঙ্গে আলোচনা হয়েছে, তারাও নেতাজীর নামে কিছু করতে উৎসুক, তারাও কিছু করবেন। আমি আপনার সঙ্গে একমত। কেন্দ্রীয় সরকারের সঙ্গে পরামর্শ করে এ ব্যাপারে আরও কিছু উদ্যোগ যদি নেওয়া যায় আমরা নিশ্চয় সেটা করব।

## নুঙ্গি এলাকার দূষণ

***২৯৪। (অনুমোদিত প্রশ্ন নং *৯০২।) শ্রী অশোক দেব ঃ** পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, বজবজের নুঙ্গি-পারবাংলা এলাকায় 'প্যাক্সএয়ার প্রাইভেট

লিমিটেড' (প্যাক্সএয়ার) থেকে নির্গত বর্জ্য পদার্থ সমগ্র এলাকাকে দুষিত করছে; এবং

(খ) সত্যি হলে, এ ব্যাপারে সরকারি স্তরে কী ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে?

**শ্রী মানবেন্দ্র মুখার্জি :**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

[11-50 – 12-00 noon]

**শ্রী অশোক দেব :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে, ঐ এলাকায় বিষাক্ত পদার্থ নির্গমনের ফলে মানুষের মধ্যে রোগ ছড়াচ্ছে। শুধু তাই নয়, যারা বাচ্চা তাদেরও ভীষণভাবে ক্ষতি হচ্ছে। কাজেই এই ব্যাপারে মন্ত্রী মহাশয় কী ব্যবস্থা নিয়েছেন?

**শ্রী মানবেন্দ্র মুখার্জি :** আসলে প্যাক্সএয়ার প্রাইভেট লিমিটেড যেটা তৈরি করে সেটা হচ্ছে অ্যাসিটিলিন গ্যাস ইত্যাদি—তাদের কারখানার যে বর্জ্য পদার্থ বের হত এতে দূষণের সম্ভাবনা ছিল। পরবর্তী সময়ে আমাদের পলিউশন কন্ট্রোল বোর্ড তাদের বলবার পরে তারা দূষণ নিয়ন্ত্রণ করার জন্য কিছু ব্যবস্থা গ্রহণ করেন এবং যে বর্জ্য পদার্থ কারখানা থেকে বের হত সেই বর্জ্য পদার্থ থেকে রি-সাইক্লিনিংয়ের মাধ্যমে কিছুটা কাঁচা পুনরুদ্ধার করেছে। তাসত্ত্বেও আমাদের পলিউশান কন্ট্রোল বোর্ড থেকে ওখানকার যে বর্জ্য পদার্থ তার কোয়ালিটি মনিটার করা হয়। সর্ব শেষ রিপোর্টে দেখা যাচ্ছে যে ওখান থেকে যে বর্জ্য পদার্থ বের হচ্ছে সেটা পার্মিসিবল লিমিটের মধ্যে আছে। আমি ডিটেলস বলতে পারি। ওখান থেকে যে জল বের হচ্ছে তার পি. এইচ. হচ্ছে ৭.৭১। স্বাভাবিকভাবে হচ্ছে ৫.৫ থেকে ৯.০। কাজেই স্বাভাবিক অবস্থায় আছে। টোটাল সাসপেন্ডেড সলিড মেটেরিয়াল হচ্ছে ১২ মিলিগ্রাম পার লিটার। এটাও পার্মিসিবল লিমিটের মধ্যে আছে। পার্মিসিবল লিমিট হচ্ছে ১০০ মিলি গ্রাম পার লিটার। সি.ও.বি. হচ্ছে ৪৬.৮। এটাও পার্মিসিবল লিমিটের মধ্যে আছে। আর পিওরলি বায়োলজিক্যাল অক্সিজেন যেটা সেটাও পার্মিসিবল লিমিটের মধ্যে আছে। সুতরাং আমরা কোয়ালিটি মনিটারিং করছি এবং বর্জ্য পদার্থ যেটা বের হচ্ছে সেটা পার্মিসিবল লিমিটের মধ্যে আছে।

**শ্রী অশোক দেব :** আপনারা ছাড়পত্র দেন তখন নিশ্চয়ই কিছু কন্ডিশন অনুযায়ী দেন। কিন্তু ছাড়পত্র দেবার পরে তারা যদি এগুলি না মানে তাহলে সে ক্ষেত্রে তাদের বিরুদ্ধে কোনও ব্যবস্থা নিয়ে থাকেন কি?

**শ্রী মানবেন্দ্র মুখার্জি :** যারা নিয়ম মানে না তাদের বিরুদ্ধে আমাদের পলিউশন

কন্ট্রোল বোর্ড ব্যবস্থা গ্রহণ করে থাকে।

**শ্রী অশোক দেব :** আজ পর্যন্ত এই ধরনের কতগুলি অ্যাকশন নিয়েছেন জানাবেন কি?

**শ্রী মানবেন্দ্র মুখার্জি :** এই বিষয়ে মাননীয় সদস্যকে জানাতে পারি যে, এখন পর্যন্ত ৩ হাজার কারখানাকে আমরা নির্দিষ্ট করেছি যারা দুষণের সমস্যা তৈরি করছে। এর মধ্যে এখন পর্যন্ত আমাদের কাছে যে রিপোর্ট জমা পড়েছে ১৭০০ কারখানার। এই ১৭০০ কারখানার মধ্যে আমরা যেটা দেখছি যে ৩৮৫টি কারখানায় ইতিমধ্যে পলিউশন কন্ট্রোল সিস্টেম বসিয়েছে। আর ১৩১৫টি কারখানা বিভিন্ন স্তরে আছে এই পলিউশন নিয়ন্ত্রণের ব্যাপারে। এই ৩ হাজার কারখানার মধ্যে ২৫৪টি কারখানা বড এবং মাঝারি শিল্প। এর মধ্যে ১৯৪টিতে তারা ইতিমধ্যে পলিউশন কন্ট্রোল সিস্টেম বসিয়েছে। ১৮টি বড় এবং মাঝারী শিল্প আমরা বন্ধ করে দিয়েছি। এগুলি আন্ডার ক্লোজার নোটিশে আছে যেহেতু তারা আমাদের নির্দেশ মানেনি। আর ৪২টি যে মাঝারি এবং বড় শিল্প আছে তারাও ওখানে পলিউশন কন্ট্রোল সিস্টেম বসাচ্ছেন। কাজেই আমাদের যে মান বেঁধে দেওয়া হয়েছে তার মধ্যে যদি তারা না থাকেন তাহলে তারাও এই ক্লোজার নোটিশের অর্ডারে পড়বেন।

**শ্রী অশোক দেব :** মাননীয় মন্ত্রী মহাশয়, আমরা গতকাল দেখে এসেছি যে কোনও পরিবর্তন হয়নি। তার কোনও পরিবর্তন হয়নি—বহাল তবিয়তে আছে। সেই একইভাবে বিষাক্ত পদার্থ এলাকায় ছড়িয়ে পড়ছে।

**শ্রী মানবেন্দ্র মুখার্জি :** এখন এই ক্ষেত্রে সমস্যা হচ্ছে, একটা কারখানা থেকে বর্জ্য পদার্থ তো বেরোবেই, সেটা আমরা আটকাতে পারব না। আমাদের কাছে বিবেচ্য বিষয় হচ্ছে, যে পদার্থ বেরোচ্ছে সেটা দূষণ সৃষ্টি করছে কিনা তা দেখা। এ সম্পর্কে সর্বশেষে যে মনিটারিং রিপোর্ট সেটা আপনার কাছে আমি বললাম। আমি একজন নন-টেকনিক্যাল ম্যান। সেজন্য চোখে দেখে কোন একটা কারখানা থেকে যে বর্জ্য পদার্থ বেরোচ্ছে তা থেকে দূষণ ছড়াচ্ছে কিনা তা আমি বলতে পারব না। কিন্তু আপনি যখন বলছেন তখন আমি পলিউশন কন্ট্রোল বোর্ডকে বলবো, এইকারখানা থেকে যেটা বেরোচ্ছে সেটা দূষণ সৃষ্টি করছে কিনা তা দেখার জন্য।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়ের মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমি একটি প্রশ্ন করি। দক্ষিণ কলকাতার বেহালা অঞ্চলে ইস্টার্ন ডিস্টিলারি সংস্থাটি সরকার অধিগৃহীত একটি সংস্থা। উক্ত কারখানাটি থেকে যে এফ্লুয়েন্ট বেরোচ্ছে তা গোটা এলাকায় দুর্বিষহ অবস্থা সৃষ্টি করছে—অ্যালকোহোলিক স্মেল গোটা এলাকায় ছড়িয়ে পড়ছে। আজকে এর ফলে সাধারণ মানুষ শ্বাস কষ্টে ভুগছে। সরকার থেকে যে কয়েক কোটি টাকা

**খরচ করেছেন পলিউশন কন্ট্রোলের জন্য, তাতে কিন্তু আশেপাশের মানুষ কোনও উপকার পাচ্ছে না। এই ব্যাপারে আমাদের পলিউশন কন্ট্রোল বোর্ড কি ওয়াকিবহাল আছে, এ সম্বন্ধে মাননীয় মন্ত্রী মহাশয় আমাদের জানাবেন কি?**

**শ্রী মানবেন্দ্র মুখার্জি :** অসংখ্য কারখানার মধ্যে কোন একটি বিশেষ কারখানা সম্বন্ধে বলা মুশকিল। তবে মাননীয় সদস্য যদি আমাকে নির্দিষ্টভাবে প্রশ্ন করেন তাহলে আমি উত্তর দেব। এছাড়া বলছি, আপনি এই প্রশ্নোত্তর পর্ব শেষ হয়ে যাওয়ার পর যদি বিষয়টি সম্পর্কে আমাকে বলে যান, তাহলে আমি পলিউশন কন্ট্রোল বোর্ডকে বলতে পারি বিষয়টি দেখার জন্য।

**শ্রী আবু আয়েশ মণ্ডল :** ন্যাশন্যাল এনভায়রনমেন্টাল রিসার্চ ইনস্টিটিউট'এর তত্ত্বাবধানে এই ধরনের বিপজ্জনক রাসায়নিক কারখানায় কোনও অক্সাইড এমার্জেন্সি প্লান্ট তৈরি হয়েছে কিনা, হলে কোন কোন কারখানায় হয়েছে, দয়া করে জানাবেন কি?

**শ্রী মানবেন্দ্র মুখার্জি :** আমরা যখন বিভিন্ন কারখানাকে বলি যে তাঁরা যেন এমন ব্যবস্থা গ্রহণ করেন যাতে পলিউশন সৃষ্টি না হয়। তারমধ্যে আপনি যে সংস্থা 'নিরি'র কথা বললেন, তারা পলিউশন কন্ট্রোল করার জন্য বিভিন্ন সিস্টেম ইরেক্ট করেছে কিনা তা দেখা আমাদের দপ্তরের কাজ নয় বা পলিউশন কন্ট্রোল বোর্ডেরও কাজ নয়। তবে সেটি ইরেক্ট হয়ে গেলে, সেটি বর্জ্য পদার্থ যা গ্রহণযোগ্য মাত্র, তারমধ্যে থাকছে কিনা তা দেখা হয়। এখন নির্দিষ্ট কোন সংস্থা, কাকে দিয়ে তৈরি করেছেন সেটা সাধারণভাবে আমার জানার কথা নয়। তবে আপনি যদি নির্দিষ্টভাবে বলেন তাহলে সেটি আমরা দেখতে পারি। 'নিরি'র মতো অসংখ্য সংস্থা আছে যারা এইভাবে সাহায্য করে। আর একটি পজিটিভ জিনিস হল বিভিন্ন অ্যাকাডেমিক ইনস্টিটিউশন যেমন, বেঙ্গল ইঞ্জিনিয়ারিং কলেজ তারা ফাউন্ড্রিতে সাহায্য করছে, তারা অল্টারনেটিভ টেকনোলজি ডেভেলপ করার চেষ্টা করছে। আমরাও চাই এই সংস্থাগুলো এগিয়ে আসুক। আপনি যদি নির্দিষ্টভাবে জানান, তাহলে আমি খোঁজ নিয়ে বলতে পারব।

**শ্রী নির্মল ঘোষ :** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি জানেন যে, পলিউশন নিয়ে আমাদের এই রাজ্যের কয়েক হাজার কর্মজীবী মানুষের মধ্যে সন্দেহ জেগেছে যে তারা এই রাজ্যে থাকতে পারবে কিনা। একটাই কারণ—পলিউশন কন্ট্রোল বোর্ড এবং হাইকোর্ট। চর্ম শিল্পের ব্যাপারটা আমাদের সকলের কাছে আজকে বিরাট ব্যাপার হয়ে দাঁড়িয়েছে। এই চর্ম শিল্পগুলোকে বিকল্প ব্যবস্থা বা তাদের পলিউশন থেকে বাঁচাবার জন্য আপনার দপ্তর থেকে কি কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে? কোনও টাইম বাউন্ড প্রোগ্রাম নিয়েছেন কি না?

**শ্রী মানবেন্দ্র মুখার্জি :** মাননীয় সদস্য নিশ্চয়ই জানেন যে, আমাদের কলকাতার পূর্বাঞ্চলে এই চর্ম শিল্পের সম্পর্কে সুপ্রিম কোর্টের একটি রায় আছে। ফলে আমরা আমাদের

দপ্তর থেকে যেটি করতে পারি বা পলিউশন কন্ট্রোল বোর্ড থেকে যা করতে পারে, সুপ্রিম কোর্ট থেকে যে নির্দেশ দিয়েছেন, আমরা কেবলমাত্র সেই পদক্ষেপ গ্রহণ করতে পারি। আপনার অবগতির জন্য জানাই, এখন পর্যন্ত সুপ্রিম কোর্টের নির্দেশে যা আছে—তাতে বলা হয়েছে যে, এই সমস্ত সংস্থাকে ১৮ই ফেব্রুয়ারি, ১৯৯৭ সালের মধ্যে জমির দামের একটি নির্দিষ্ট অংশ জমা দিতে হবে, যারা এটা দেবেন না সেইসব সংস্থাকে ১৫ই মার্চের মধ্যে বন্ধ করে দেওয়ার কথা। কোনও ট্যানারিকে ৩০শে সেপ্টেম্বরের পরে ওখানে আর কাজ করতে দেওয়া হবে না। এই দুটিই হচ্ছে প্রধান নির্দেশ, এই নির্দেশ অনুসারে আমাদের কাজ করতে হচ্ছে।

## Starred Questions
## (to which written Answers were laid on the Table)

### মাদ্রাসা বোর্ডের নির্বাচন

***২৯৫।** (অনুমোদিত প্রশ্ন নং *৪৩৩।) **শ্রী তপন হোড় ঃ** মাদ্রাসা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

প্রস্তাবিত মাদ্রাসা বোর্ডের গণতান্ত্রিক নির্বাচন-প্রক্রিয়া কবে নাগাদ শুরু হবে বলে আশা করা যায়?

**মাদ্রাসা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

পর্ষদের নির্বাচনের জন্য নির্বাচনবিধি রচনা করার কাজ হাতে নেওয়া হয়েছে। নির্বাচনবিধি চূড়ান্ত হলেই পর্ষদের নির্বাচনের উদ্যোগ গ্রহণ করা হবে।

### বাঁশলৈ নদীর ভাঙ্গন

***২৯৬।** (অনুমোদিত প্রশ্ন নং *১৬৪৬।) **ডাঃ মোতাহার হোসেন ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) ১৯৯৭ সালের ৩১শে জানুয়ারি পর্যন্ত বীরভূম জেলার বাঁশলৈ নদীর ভাঙন রোধের জন্য কি কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে; এবং

(খ) উক্ত ব্যবস্থাগুলি রূপায়ণের কাজ বর্তমানে কোন পর্যায়ে আছে?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) উক্ত সময়ের মধ্যে উত্তর বীরভূম জেলার বাঁশলৈ নদীর ভাঙন রোধের জন্য বাম এবং দক্ষিণ তীরের ক্ষয়িষ্ণু এবং দুর্বল ১০টি স্থানে বাঁধকে শক্তিশালী করা হয়েছে এবং উচ্চতাও বৃদ্ধি করা হয়েছে। ২টি স্থানে বোল্ডার প্রটেকশনের কাজ

করা হয়েছে।

(খ) উল্লেখিত ১২টি স্থানের কাজই নির্দিষ্ট সময়ের মধ্যে শেষ হয়েছে।

**মাধ্যমিক বিদ্যালয়ে কন্টিনজেন্সী ফান্ড**

*২৯৮। (অনুমোদিত প্রশ্ন নং *৭৯১।) **শ্রী কমল মুখার্জি** ঃ বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

মাধ্যমিক/উচ্চ-মাধ্যমিক বিদ্যালয়ে কন্টিনজেন্সী ফান্ড খাতে স্কুলপ্রতি কত টাকা দেওয়া হয় (বার্ষিক)?

**বিদ্যালয় শিক্ষা বিভাগের মন্ত্রী ঃ**

মাধ্যমিক, উচ্চ মাধ্যমিক বিদ্যালয়গুলিতে কন্টিনজেন্স ফান্ড খাতে সরকার কোনও টাকা দেন না।

**আলিপুরদুয়ারে প্যাকেজ ট্যুর**

*২৯৯। (অনুমোদিত প্রশ্ন নং *১১৭৪।) **শ্রী নির্মল দাস** ঃ পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) আলিপুরদুয়ারকে কেন্দ্রবিন্দু করে পর্যটকদের আকর্ষণ করার জন্য প্যাকেজ ট্যুরের মাধ্যমে পর্যটনকেন্দ্র হিসাবে গড়ে তোলার কোনও পরিকল্পনা সরকারের আছে কি;

(খ) থাকলে, কোন কোন স্থান যুক্ত করে এই প্রকল্প গড়ে তোলা হবে; এবং

(গ) কবে নাগাদ পর্যটকরা উক্ত এলাকায় পর্যটনের সুযোগ পাবেন?

**পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, আছে। আলিপুর দুয়ার ও পার্শ্ববর্তী অঞ্চলে পর্যটন পরিকাঠামো তৈরির জন্য ৫৫২ লক্ষ টাকা কেন্দ্রীয় সহায়তা চাওয়া হয়েছে।

(খ) ভবিষ্যতে প্যাকেজ ট্যুরে রাজাভাত খাওয়া, জয়ন্তী, ভুটান ঘাট, বকসাদুয়ার ইত্যাদি স্থানগুলি যুক্ত করা হবে।

(গ) যেহেতু বিষয়টি কেন্দ্রীয় সরকারের সহায়তার উপর নির্ভর করছে, নির্দিষ্ট দিনক্ষণ এখনই বলা সম্ভব নয়।

**লালবাগ শহরে আধুনিক পর্যটনকেন্দ্র**

***৩০০।** (অনুমোদিত প্রশ্ন নং *৮৮৮।) **শ্রী মোজাম্মেল হক্‌ (মুর্শিদাবাদ) ঃ** পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার লালবাগ শহরকে আধুনিক পর্যটন কেন্দ্র হিসাবে গড়ে তোলার জন্য এ পর্যন্ত সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন;

(খ) উক্ত প্রকল্পে কত টাকা খরচ করা হবে; এবং

(গ) উক্ত পর্যটনকেন্দ্রের উন্নয়নের কাজ কবে নাগাদ শুরু হবে?

**পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) পশ্চিমবঙ্গের পর্যটন দপ্তর, পশ্চিমবঙ্গ সরকারের একটি সংস্থা "ওয়েবকন" (ওয়েস্ট বেঙ্গল কনসালটেন্সি)কে দিয়ে একটি প্রকল্প প্রতিবেদন তৈরি করেছেন।

(খ) নিজামত কেল্লার অন্তর্গত প্রায় ৭৬ একর জমিতে পর্যটন পরিকাঠামো তৈরির জন্য এই প্রকল্প প্রতিবেদনটি সরকারের বিবেচনাধীন আছে। এই প্রকল্প প্রতিবেদনে ১৪.৫৪ কোটি টাকার প্রস্তাব করা হয়েছে।

(গ) প্রকল্পটি মঞ্জুর হলে আশা করা যায় আসন্ন নবম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় কাজটিতে হাত দেওয়া যাবে।

**রাজ্যে দিল্লি বোর্ডের অধীন বিদ্যালয়**

***৩০১।** (অনুমোদিত প্রশ্ন নং *১৩৫২।) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে দিল্লি বোর্ড ও কেন্দ্রীয় বোর্ডের অধীন কতগুলি মাধ্যমিক বিদ্যালয় পরিচালিত হচ্ছে; এবং

(খ) উক্ত বিদ্যালয়গুলির মাধ্যমিক উত্তীর্ণ ছাত্রছাত্রীদের উচ্চমাধ্যমিকে পঠনপাঠনের বিষয়ে রাজ্য সরকার কোনও ব্যবস্থা গ্রহণ করছেন কি?

**বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) রাজ্যে দিল্লি বোর্ডের অধীনে পরিচালিত মাধ্যমিক বিদ্যালয়ের সংখ্যা-১৫৬। কেন্দ্রীয় বোর্ডের অধীনে পরিচালিত বিদ্যালয়ের সংখ্যা-১৮

(খ) উক্ত বিদ্যালয়গুলির মাধ্যমিক উত্তীর্ণ ছাত্রছাত্রীদের উচ্চ মাধ্যমিক পঠনপাঠনের

বিষয়ে রাজ্য সরকারের স্বতন্ত্র কোনও ব্যবস্থা নেই। সরকারি সাহায্যপ্রাপ্ত বা সরকার পোষিত অন্যান্য স্কুলের ছাত্রছাত্রীগণ যেভাবে মাধ্যমিকে প্রাপ্ত নম্বরের ভিত্তিতে অথবা তদ্উদ্দেশ্যে গঠিত প্রতিযোগিতামূলক পরীক্ষায় প্রাপ্ত নম্বরের ভিত্তিতে উচ্চমাধ্যমিকে ভর্তি হয়, সেইভাবে ঐসব ছাত্রছাত্রীগণ পশ্চিমবঙ্গ উচ্চ মাধ্যমিক শিক্ষা সংসদের অধীন কোনও স্কুলে ভর্তি হতে পারে। এছাড়া দিল্লি বোর্ডে ও কেন্দ্রীয় বোর্ডের অধীন পরিচালিত উচ্চ মাধ্যমিক বিদ্যালয়গুলিতে তাদের নিজস্ব নিয়মে পঠনপাঠনের রাস্তা খোলাই আছে।

## পুরুলিয়া জেলায় সেচের ব্যবস্থা

***৩০৩।** (অনুমোদিত প্রশ্ন নং *১৫৭১।) **শ্রী লক্ষ্মীরাম কিস্কু ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পুরুলিয়া জেলার টটকো বাঁধ থেকে কতগুলি মৌজায় সেচের জল সরবরাহ করা হয়;

(খ) উক্ত বাঁধ থেকে আরও নতুন মৌজায় সেচের জল সরবরাহ করার কোনও পরিকল্পনা আছে কিনা; এবং

(গ) থাকলে, তা কোন কোন মৌজায়?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বর্তমানে টটকো বাঁধ থেকে নিম্নলিখিত ১১টি মৌজায় সেচের জল সরবরাহ করা হয়।

বাঁধের বামদিকের সেচ খালের মাধ্যমে ঃ

১) ছোট পড়াশিয়া
২) ভালু
৩) টুট্যা
৪) রঘুনাথপুর
৫) জামবেছিয়া
৬) হেঁসলা

বাঁধের ডানদিকের সেচ খালের মাধ্যমে ঃ

১) পারগেলা
২) টুইটাড়া
৩) ছোট মাসড়ো
৪) বড় মাসড়ো
৫) আঁকরো

(খ) হ্যাঁ, বাঁধের সেচ খাল কুটির সম্প্রসারণের কাজ চলছে। আশা করা যায় যে খুব শীঘ্রই আরও অনেক নতুন মৌজায় জল সরবরাহ করা সম্ভব হবে।

(গ) আরও যেসব নতুন মৌজায় সেচের জল সরবরাহ করা সম্ভব হবে সেগুলি হল ঃ

বাঁধের বামদিকের সেচ খালের মাধ্যমে ঃ

১) ধবলি
২) গোনাচেতরা
৩) রাধামোহনপুর
৪) হরিডি
৫) চন্দনপুর
৬) জারাগোড়া
৭) মুর্গাডি
৮) গোয়ালাপাড়া
৯) বামপুর
১০) ডাঙ্গরডি
১১) কেন্দা
১২) বোরো
১৩) বুরুডি
১৪) ধরমপুর

বাঁধের ডানদিকের সেচ খালের মাধ্যমে ঃ

১) হাতিরামগোড়া
২) সিমটুনি
৩) কিস্টোপুর
৪) পতরংপাড়া
৫) বড়কদম
৬) ছোটকদম
৭) লালডুংরি
৮) বিক্রমডি
৯) ভামজুড়ি
১০) সিং বাইডি
১১) দুর্জয়জাড়া
১২) জয়পুর
১৩) ধরমগড়
১৪) হরিবাছ

### New Tourist Centres

***304.** (Admitted Question No. *1428.) **Shri Sultan Ahmed :** Will the Minister-in-charge of the Tourism Department be pleased to state–

(a) brief outline to set up new Tourist Centres in the State (districtwise); and

(b) Estimated expenditures for the purpose?

**M.I.C. of the Tourism Department :**

(a) & (b) The following Tourist Centres/Tourist Lodges/Yatri Niwas/Cafetaria/Wayside facilities etc. will be set up in West Bengal under Central assistance.

| | (Rs. in lakhs) Amount sanctioned by Govt. of India |
|---|---|
| **District–Darjeeling** | |
| 1. Wayside Facilities at Pashupati (DGHC Project) | 24.14 |

| | |
|---|---|
| 2. New Block of Mapics Tourist Lodge at Darjeeling. | 25.00 |
| **District - Jalpaiguri** | |
| 3. Tourist Lodge at Jalpaiguri | 30.22 |
| 4. Tourist Lodge at New Jalpaiguri Rly. Station | 45.49 |
| 5. Expansion of Madarihat Tourist Lodge, Jalpaiguri | 17.27 |
| **District - Cooch Behar** | |
| 6. Tourist Lodge at Cooch Behar | 40.32 |
| **District - South Dinajpur** | |
| 7. Wayside facilities at Raiganj | 13.94 |
| **District - Murshidabad** | |
| 8. Expansion of Berhampore Tourist Lodge | 21.64 |
| **District - Burdwan** | |
| 9. Wayside facilities at Burdwan | 13.71 |
| 10. Tourist Lodge at Asansol | 29.33 |
| 11. Tourist Complex at Maithon | 26.70 |
| **District -Birbhum** | |
| 12. New Tourist Lodge at Shantiniketan | 38.75 |
| **District - Bankura** | |
| 13. Tourist Lodge at Bankura | 29.90 |
| 14. Expansion of Vishnupur Tourist Lodge | 34.21 |
| 15. Trekkers Facilities at Mukutmanipur | 22.00 |
| **District - Hooghly** | |
| 16. Cafetaria at Chandannagar | 10.00 |
| 17. Tourist Lodge at Tarakeshwar | 25.00 |
| 18. Wayside Facilities at Arambag | 25.00 |
| **District - North 24-Parganas** | |
| 19. Wayside facilities at Dhamakhali | 14.42 |
| **District - Sourth 24 Parganas** | |
| 20. Tourist Lodge at Piyali (Sunderban) | 44.80 |
| 21. Tourist Lodge at Kaikhali (Sunderban) | 45.40 |

**District – Midnapore**

| | |
|---|---|
| 22. 2nd Tourist Lodge at Digha | 40.17 |
| 23. Wayside facilities at Mecheda (Near Kolaghat) | 16.37 |
| 24. Tourist Lodge at Midnapore | 27.28 |
| 25. Tourist Lodge at Shankarpur | 40.13 |
| 26. Trekkers' Facilities at Kankrajhore | 22.68 |
| **District – Howrah** | |
| 27. Restaurant at Gadiara | 10.85 |
| **District – Nadia** | |
| 28. Wayside facilities at Krishnanagar | 13.71 |
| 29. Wayside facilities at Mangaldweep | 14.99 |

Expenditure on State component of the respective Central Sector Projects includes approach road, external electrification. external water supply, sewerage lines, furnitures, furnishing, crockeries–cutleries etc. which are spent from the State Annual Budget. The amount of State component will be almost equal to the Central Component.

**Name of the Projects undertaken by the private agencies :**

1. Development of Chalsa (Dooars) in Jalpaiguri district as a tourist resort – approximate cost Rs. 2 crores. Work is in progress.

**Name of the Projects which will be undertaken by the private agencies :**

1. Tourist resort at Triveni near Teesta, (Darjeeling district) approximate cost of Rs. 1 crore.

2. Teesta Barrage Project–approximate cost of Rs. 2 crores.

**Scheme submitted to the Govt. of India in 1996-97 for approval :**

| | |
|---|---|
| 1. Expansion of Malancha Tourist Lodge at Barrackpore. (District North 24 Parganas). | Rs. 35 lakhs. |
| 2. Expansion of Kalimpong Tourist Lodge at Darjeeling | Rs. 45 lakhs. |
| 3. Expansion of Pathik Motel at Durgapur Dist. Burdwan | Rs. 30 lakhs. |

**নিম্ন দামোদর পরিকল্পনা**

***৩০৫।** (অনুমোদিত প্রশ্ন নং *১৫৫১।) **শ্রী শিবপ্রসাদ মালিক :** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

নিম্ন দামোদর পরিকল্পনা বাস্তবায়িত করার বিষয়টি বর্তমানে কোন পর্যায়ে আছে?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

নিম্ন দামোদর এলাকায় যে নিকাশি প্রকল্পটি রয়েছে তা 'রিভাইস্‌ড লোয়ার দামোদর ড্রেনেজ স্কীম" নামে অভিহিত। প্রকল্পটি কেন্দ্রীয় সরকারের অধীনস্থ যোজনা পর্ষদ কর্তৃক আনুমানিক ১৪.৪০কোটি টাকা ব্যয়ে অনুমোদিত। বর্তমানে প্রকল্প রূপায়ণের প্রথম পদক্ষেপ হিসাবে জমি অধিগ্রহণের জন্য প্রয়োজনীয় ব্যবস্থাদি নেওয়া হচ্ছে।

**Grant Received for Development of Primary Education**

***306.** (Admitted Question No. *1678.) **Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the School Education Department be pleased to state—

(a) the total grant received from British Overseas Development Authorities for development of Primary Education in the State; and

(b) the details of the projects thereof?

**Minister-in-charge of the School Education Department :**

(a) Nil.

(b) The West Bengal District Primary Education Programme is an externally assisted Government of India programme to assist in achieving universlisation of Primary Education in 5 selected Districts of Cooch Behar, Bankura, Birbhum, Murshidabad and South 24 Parganas with financial assistance from O.D.A., U.K. receivable through the Government of India. The State Government's share in the total project cost is 15%. The duration of the project will be seven years, hopefully starting from 1997-98. The total project cost at 1995-96 prices has been agreed at around Rs. 200 crores.

**নদীয়া জেলায় মাদ্রাসার অনুমোদন**

*৩০৯। (অনুমোদিত প্রশ্ন নং *১৮২৩।) **শ্রী শশাঙ্ক শেখর বিশ্বাস ঃ** মাদ্রাসা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) নদীয়া জেলায় কতগুলি মাদ্রাসা, সরকারের অনুমোদনের জন্য বিবেচনাধীন আছে; এবং

(খ) বর্তমান আর্থিক বর্ষে (অর্থাৎ ১৯৯৬-৯৭) উক্ত মাদ্রাসাগুলি অনুমোদন দেওয়া হবে কি?

**মাদ্রাসা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) নতুন আর্থিক বছরের ব্যয় বরাদ্দের দাবি চূড়ান্ত না হওয়া পর্যন্ত কিছু বলা সম্ভব নয়।

(খ) বর্তমান আর্থিক বৎসরে আর কোন মাদ্রাসা অনুমোদন দেওয়া হচ্ছে না।

## Unstarred Questions
## (to which written Answers were laid on the Table)

**রাজ্যে কর্মবিনিয়োগকেন্দ্রে শূন্যপদের সংখ্যা**

**১২৬**। (অনুমোদিত প্রশ্ন ন ৫০।) **শ্রী আবুআয়েশ মণ্ডল ঃ** কর্মবিনিয়োগ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে বিগত ১৯৯৫ ও ১৯৯৬ পঞ্জিকাবর্ষে কর্মবিনিয়োগ কেন্দ্রে যেসব শূন্যপদ বিজ্ঞাপিত হয়েছিল তার সংখ্যা কত (বছরওয়ারী); এবং

(খ) সর্বশেষ প্রাপ্ত তথ্যানুযায়ী কত জনকে উক্ত শূন্যপদে নিয়োগ করা হয়েছে?

**কর্মবিনিয়োগ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৯৫ এবং ১৯৯৬ পঞ্জিকাবর্ষে কর্মবিনিয়োগ কেন্দ্রে বিজ্ঞাপিত শূন্যপদের সংখ্যা নিম্নরূপ ঃ

| বষ | বিজ্ঞাপিত শূন্যপদের সংখ্যা |
|---|---|
| ১৯৯৫ | ১৯,৪৮৫ |
| ১৯৯৬ | ১৭,৬৭৯ |

(খ) সর্বশেষ প্রাপ্ত তথ্যানুযায়ী শূন্যপদে নিয়োগের সংখ্যা নিম্নরূপ ঃ

| বর্ষ | শূন্য পদের নিয়োগের সংখ্যা |
|---|---|
| ১৯৯৫ | ৭,৮২২ |
| ১৯৯৬ | ১০,৩৮৫ |

**নদীয়ার আমাননগর ও ভীনপুর এলাকায় গ্রামীণ জল সরবরাহ প্রকল্প**

**১২৭।** (অনুমোদিত প্রশ্ন নং ১০৫।) **শ্রী সুশীল বিশ্বাস ঃ** জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) নদীয়া জেলার কৃষ্ণনগর ১ -নং পঞ্চায়েত সমিতির আমাননগর ও ভীমপুর এলাকায় গ্রামীণ জল সরবরাহ প্রকল্পটি অনুমোদন পেয়েছে কি না; এবং

(খ) পেয়ে থাকলে, কত দিনের মধ্যে উক্ত প্রকল্পের কাজ শেষ হবে বলে আশা করা যায়?

**জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) যদি যথেষ্ট পরিমাণ বরাদ্দকৃত অর্থের সংস্থান থাকে তাহলে আশা করা যাচ্ছে প্রকল্পটি পরবর্তী তিন বছরের মধ্যে শেষ হবে।

**ট্রলার কেনার জন্য অনুদানের পরিমাণ**

**১২৮।** (অনুমোদিত প্রশ্ন নং ২৫৪।) **শ্রী আব্দুল মান্নান ঃ** মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, মেদিনীপুর, দক্ষিণ চব্বিশ পরগনা এবং উত্তর চব্বিশ পরগনা জেলায় মৎস্য দপ্তরের অধীন কিছু সমবায় সমিতি এবং ব্যক্তিকে ট্রলার কেনার জন্য অনুদান দেওয়া এবং ঋণের ব্যবস্থা করা হয়েছে; এবং

(খ) সত্যি হলে, মেদিনীপুর জেলায় (ব্লকওয়ারী) ১৯৯৬ সালের ডিসেম্বর অবধি কোন সমবায় সমিতি এবং কোন ব্যক্তিকে এবং কি পরিমাণ এই সাহায্য করা হয়েছে?

**মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, এটা সত্যি যে, উক্ত জেলাগুলির কিছু সমবায় সমিতিকে ট্রলার কেনার জন্য ঋণ ও অনুদান দেওয়ার ব্যবস্থা করা হয়েছে। তবে কোন ব্যক্তিকে ট্রলার কেনার জন্য ব্যক্তিগতভাবে ঋণ বা অনুদান দেওয়া হয়নি।

(খ) মেদিনীপুর জেলার সমবায় সমিতিগুলির নাম এবং আর্থিক সাহায্যের পরিমাণ সংক্রান্ত তালিকা গ্রন্থাগার টেবিলে রাখা হল।

## লুটুনিয়া ওয়াটার সাপ্লাই (পাইপলাইন) স্কীম

**১২৯।** (অনুমোদিত প্রশ্ন নং ২৮৭।) **শ্রী অজিত খাঁড়া :** জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, মেদিনীপুর জেলার সবং ব্লকে লুটুনিয়া ওয়াটার সাপ্লাই (পাইপলাইন) স্কীমটি বাস্তবায়িত হয়েছে;

(খ) সত্যি হলে—

(১) কোন সালে উক্ত প্রকল্পটি মঞ্জুর হয়েছিল,

(২) মঞ্জুরীকৃত অর্থের পরিমাণ কত ছিল,

(৩) কত সংখ্যক মৌজার জন্য উক্ত পরিকল্পনাটি তৈরি করা হয়েছিল,

(৪) উক্ত প্রকল্পটি কত দিনের মধ্যে রূপায়িত করার কথা ছিল, এবং

(৫) অন্য মৌজা সংযোজিত হবার সম্ভাবনা আছে কিনা?

**জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) মেদিনীপুর জেলার সবং ব্লকে লুটুনিয়া ওয়াটার সাপ্লাই (পাইপলাইন) স্কীমটি বাস্তবায়নের কাজ চলছে।

(খ) (১) প্রকল্পটি ১৯৯৪-৯৫ সালে মঞ্জুর হয়েছিল,

(২) মঞ্জুরীকৃত অর্থের পরিমাণ ছিল ২০.৮৭ লক্ষ টাকা,

(৩) চারটি মৌজার জন্য উক্ত পরিকল্পনাটি তৈরি করা হয়েছিল,

(৪) উক্ত প্রকল্পটি ১৯৯৭ সালের মার্চ মাসের মধ্যে রূপায়িত করার কথা যদিও জমি-সংক্রান্ত বিরোধ এবং রাস্তা দখলের জন্য তামাখানির নিকট বন্টনব্যবস্থা গ্রহণ করা যায়নি। প্রকল্পটি ১৯৯৭-৯৮ আর্থিক বছরে চালু হবে বলে আশা করা যায়।

(৫) যে-সব মৌজা নিয়ে প্রকল্পটি রূপায়িত হবার কথা আছে সেগুলো না হওয়া পর্যন্ত বলা যাচ্ছে না যে, অন্য মৌজা সংযোজিত হবে কিনা।

## মেদিনীপুরে সাক্ষরতা কর্মসূচি রূপায়ণে অর্থ বরাদ্দের পরিমাণ

**১৩০।** (অনুমোদিত প্রশ্ন নং ২৮৮।) **শ্রী অজিত খাঁড়া :** অপ্রচলিত শিক্ষা বিভাগের

ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মেদিনীপুর জেলার সাক্ষরতা কর্মসূচি রূপায়ণের জন্য ১৯৯১-৯২, ১৯৯২-৯৩, ১৯৯৩-৯৪, ১৯৯৪-৯৫ এবং ১৯৯৫-৯৬ সালে কেন্দ্রীয় সরকার ও রাজ্য সরকার কর্তৃক কত অর্থ বরাদ্দ করা হয়েছিল (বছরওয়ারী হিসাবসহ); এবং

(খ) বরাদ্দকৃত অর্থের কত পরিমাণ অর্থ খরচ করা সম্ভব হয়েছে (বছরওয়ারী হিসাবসহ)?

**অপ্রচলিত শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

| | কেন্দ্রীয় সরকার | রাজ্য সরকার |
|---|---|---|
| (ক) | ৩৩,০০,০০০.০০ | — |
| | ১,২১,০০,০০০.০০ | — |
| | — | ২০,০০,০০০.০০ |
| | — | — |
| | — | ৫০,০০,০০০.০০ |
| (খ) | ৬১,১৬,২৮১.০০ | — |
| | ৮৬,২৪,০২০.০০ | — |
| | ৫৪,৫৬,৩১০.০০ | — |
| | ৬২,২৮,৫২৮.০০ | — |
| | ১,০৬,৪৮,১৪৮.০০ | — |

**বারোমেসে বাঁধ প্রকল্প**

**১৩১।** (অনুমোদিত প্রশ্ন নং ৩২৯।) **শ্রী অজয় দে :** পঞ্চায়েত ও গ্রামোন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) শান্তিপুর পঞ্চায়েত সমিতির অধীন বারোমেসে বাঁধ প্রকল্পে নদীয়া জেলা পরিষদ অ্যানুয়াল অ্যাকশন প্ল্যান-এ কোনও অর্থ বরাদ্দ করেছে কি না;

(খ) করে থাকলে, বরাদ্দকৃত অর্থের পরিমাণ কত; এবং

(গ) উক্ত খাতে শান্তিপুর পঞ্চায়েত সমিতি কি পরিমাণ অর্থ পেয়েছে?

**পঞ্চায়েত ও গ্রামোন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) ১২.০০ লক্ষ টাকা।

(গ) শান্তিপুর পঞ্চায়েত সমিতি ঐ খাতে কোনও অর্থ পায়নি। এখনও বিষয়টি নদীয়া জেলা পরিষদের সক্রিয় বিবেচনাধীন।

**শান্তিপুরের আর. এল. আই. প্রকল্পটি চালু করার ব্যবস্থা**

**১৩২।** (অনুমোদিত প্রশ্ন নং ৩৩০।) **শ্রী অজয় দে ঃ** জলসম্পদ উন্নয়ন ও পরিকল্পনা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, শান্তিপুর থানার অধীন মানিকনগর ও মেদিয়ায় আর. এল. আই. প্রকল্পটি এখনও চালু করা যায়নি;

(খ) সত্যি হলে, এর কারণ কি; এবং

(গ) কবে নাগাদ ঐ প্রকল্পটি চালু করা যাবে বলে আশা করা যায়?

**জলসম্পদ উন্নয়ন ও পরিকল্পনা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, সত্যি।

(খ) বৈদ্যুতিক তার ও ট্রান্সফরমার চুরি যাওয়ার ফলে শান্তিপুর থানার ঐ প্রকল্প দু'টি অচল হয়ে পড়ে। বিদ্যুৎ পর্ষদের সাথে যোগাযোগ করা হয়েছে। বিদ্যুৎ সংযোগ না হওয়ার জন্য প্রকল্প দুটি চালু করা যায়নি।

(গ) বিদ্যুৎ সংযোগসাপেক্ষে প্রকল্প দু'টিকে ডিজেল ইঞ্জিন পাম্পসেট দিয়ে অতি শীঘ্র চালু করার ব্যবস্থা হচ্ছে।

**মুর্শিদাবাদের ধনাইপুর গ্রামে খুনের ঘটনা**

**১৩৩।** (অনুমোদিত প্রশ্ন নং ৩৩২।) **শ্রী মোজাম্মেল হক (হরিহরপাড়া) ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার দৌলতাবাদ থানার অন্তর্গত ধনাইপুর গ্রামে গত ২১শে নভেম্বর, ১৯৯৬ তারিখে কোনও খুনের ঘটনা সম্পর্কে সরকার অবহিত আছেন কিনা; এবং

(খ) থাকলে, উক্ত বিষয়ে কোনও ব্যবস্থা গ্রহণ করা হয়েছে কি?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) ১৩ জন ব্যক্তিকে গ্রেপ্তার করা হয়েছে এবং ওদের কাছ থেকে ২ রাউন্ড গুলিসহ ৬টি আগ্নেয়াস্ত্র উদ্ধার করা হয়েছে। এছাড়া ২২-১১-৯৬ তারিখে INDIAN PENAL CODE-এর ৩০২/৩৪ ও অস্ত্র আইনের ২৪/২৭ ধারায় একটি মামলাও রুজু করা হয়েছে।

**হাওড়ায় এন. ও. এ. পি. এস.-এ বার্ধক্য ভাতা**

**১৩৪।** (অনুমোদিত প্রশ্ন নং ৩৪৬।) **শ্রী সঞ্জীব দাস ঃ** পঞ্চায়েত ও গ্রামীণ উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হাওড়া জেলায় এন. ও. এ. পি. এস.-এ বার্ধক্য ভাতার আওতাভুক্তির সংখ্যা কত; এবং

(খ) তার মধ্যে আজ পর্যন্ত বার্ধক্য ভাতা পেয়েছেন কত জন (পঞ্চায়েত সমিতি ভিত্তিক)?

**পঞ্চায়েত ও গ্রামীণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯,৩৯৮ জন।

(খ) মোট ১৪,৮৭২ জন। বিস্তারিত তথ্য সংশ্লিষ্ট তালিকায় পেশ করা হল।

**NOAPS AS ON 1ST JANUARY 1997**

| Sl. No. | Block/Urban Unit | N.O.A.P.S. | |
|---|---|---|---|
| | | Terget | Sanctioned |
| | ULUBERIA | | |
| 1. | Amta-I | 960 | 883 |
| 2. | Amta-II | 1151 | 1107 |
| 3. | Bagnan-I | 1344 | 1303 |
| 4. | Bagnan-II | 613 | 611 |
| 5. | Shyampur-I | 1454 | 1111 |
| 6. | Shyampur-II | 1554 | 694 |
| 7. | Uluberia M. | 776 | 738 |
| 8. | Uluberia-I | 1157 | 939 |
| 9. | Uluberia-II | 440 | 244 |
| 10. | U. N. Pur | 608 | 608 |
| | Total | 10057 | 8238 |

| | | | |
|---|---|---|---|
| | SADAR | | |
| 11. | Bally-Jagacha | 364 | 354 |
| 12. | Domjur | 759 | 621 |
| 13. | J. B. Pur | 623 | 623 |
| 14. | Panchla | 645 | 637 |
| 15. | Sankrail | 1260 | 979 |
| 16. | Bally M. | 970 | 388 |
| 17. | H.M.C. | 4720 | 3032 |
| | Total | 9341 | 6634 |
| **District total :** | | **19398** | **14,872** |

### হাওড়া আর. আই.-এর পদ

১৩৫। (অনুমোদিত প্রশ্ন নং ৩৪৮।) **শ্রী সঞ্জীবকুমার দাস :** ভূমি ও ভূমি-সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হাওড়া জেলায় মোট কয়টি আর. আই.-এর পদ আছে;

(খ) তন্মধ্যে কতগুলি আর. আই. আছে; এবং

(গ) শূন্য পদগুলি পূরণের জন্য সরকার কোনও ব্যবস্থা গ্রহণ করেছেন কি?

**ভূমি ও ভূমি-সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) মোট পদের সংখ্যা ৩৫০টি।

(খ) ৯৬টি।

(গ) প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়া হচ্ছে।

### হাওড়ায় 'ভগবানপুর পানীয় জল সরবরাহ' প্রকল্প

১৩৬। (অনুমোদিত প্রশ্ন নং ৩৬০।) **শ্রী সঞ্জীবকুমার দাস :** জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হাওড়া জেলার শ্যামপুর ১ নং ব্লকের 'ভগবানপুর পানীয় জল সরবরাহ' প্রকল্পের কাজ বর্তমানে কোন পর্যায়ে আছে;

(খ) ঐ প্রকল্পের জন্য বরাদ্দকৃত অর্থের পরিমাণ কত; এবং

(গ) উক্ত প্রকল্পে জল সরবরাহ কবে নাগাদ শুরু হবে বলে আশা করা যায়?

**জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) শ্যামপুর ১ নং ব্লকের 'ভগবানপুর পানীয় জল সরবরাহ' প্রকল্পটির কাজ চলছে। নলকূপ ও পাম্প-ঘরগুলির কাজ শেষ। জল সরবরাহ পদ্ধতির জিনিসপত্র এবং পাইপ বসানোর টেন্ডারের কাজ চূড়ান্ত হয়েছে। খুব তাড়াতাড়ি পাইপ বসানোর কাজ শুরু হবে বলে আশা করা যায়।

(খ) ঐ প্রকল্পের জন্য ৬৫.৫৪ লক্ষ টাকা বরাদ্দ আছে।

(গ) যথেষ্ট পরিমাণ অর্থ ও বিদ্যুতের যোগান থাকলে প্রকল্পটি আংশিকভাবে ১৯৯৭-৯৮ সালে শুরু হবে বলে আশা করা যায়।

**হাওড়ার ডুমুরজলায় স্পোর্টস্ কমপ্লেক্সের কাজ**

**১৩৭।** (অনুমোদিত প্রশ্ন নং ৪০৩।) **শ্রী জটু লাহিড়ী ঃ** ক্রীড়া বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হাওড়া জেলার ডুমুরজলায় স্পোর্টস কমপ্লেক্সের কাজ কোন পর্যায়ে আছে;

(খ) প্রকল্পটি নির্মাণে

(১) অর্থ বরাদ্দের পরিমাণ কত; এবং

(২) ৩১শে ডিসেম্বর, ১৯৯৬ পর্যন্ত কত টাকা খরচ হয়েছে?

**ক্রীড়া বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হাওড়া মিউনিসিপ্যাল কর্পোরেশনের ১৫-৭-৯৬ তারিখের প্রতিবেদন অনুযায়ী কাজ সম্পূর্ণ হওয়ার সম্ভাব্য তারিখ ছিল ৩১শে ডিসেম্বর, ১৯৯৬।

(খ) (১) রাজ্য সরকার এই প্রকল্পটির নির্মাণকার্যে ৪,৯৫,০৭৭.৮৪ টাকা বরাদ্দ করেছেন।

(২) ৩১শে মার্চ, ১৯৯৬ পর্যন্ত ১,১৪,০৬,২১৬ টাকা খরচ হয়েছে। পরবর্তী সময়ের খরচের পরিমাণ জানার জন্য হাওড়া মিউনিসিপ্যাল কর্পোরেশনকে চিঠি দেওয়া হচ্ছে।

**রাজ্যে আই. জি., ডি.আই.জি. ও অফিসারের সংখ্যা**

**১৩৮।** (অনুমোদিত প্রশ্ন নং ৫৩১।) **শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

রাজ্যে কত জন আই. জি., ডি. আই. জি. ও অ্যাডিশনাল আই. জি. পদমর্যাদার অফিসার আছেন?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

| পদ | সংখ্যা |
|---|---|
| (ক) আই. জি. | ২৪ জন |
| (খ) ডি. আই. জি. | ৩৫ জন |
| (গ) অ্যাডিশনাল আই. জি. | এই ধরনের কোনও পদ নেই। |

**বহরমপুরে মুসলিম গার্লস হোস্টেলের কর্মচারী**

**১৩৯।** (অনুমোদিত প্রশ্ন নং ৫৪৯।) **শ্রী মোজাম্মেল হক (হরিহরপাড়া) :** সংখ্যালঘু বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার বহরমপুরের মুসলিম গার্লস হোস্টেলে কতজন কর্মচারী আছেন; এবং

(খ) উক্ত কর্মচারিদের প্রতিজনকে মাসিক কত টাকা হারে বেতন দেওয়া হয়?

**Minister-in-charge of Wakf & Urdu Academy and Haj :** (Ka) The total number of employees–10 (ten).

(Kha) Their monthly honorarium shown below :

Muslim Girls' Hostel, Berhampore, Murshidabad

| | | | | Initial (Rs.) | Existing (Rs.) |
|---|---|---|---|---|---|
| 1. | Serina Khatun | Superintendent | M.A., B.Ed. | – | 700/- |
| 2. | Anjumanara Khatun | Matron | M.A., B.Ed. | 550/- | 1200/- |
| 3. | Aleya Khatun | Cook | H.S. | 500/- | 750/- |
| 4. | Sakila Bibi | Asst. Cook | VIII | 400/- | 700/- |
| 5. | Rekayun Khatun | Attendant | VIII | 400/- | 700/- |
| 6. | Shefali Sarkar | Kitchen Helper | VIII | 350/- | 700/- |
| 7. | Hasem Ali | Guard | VIII | 500/- | 800/- |
| 8. | Taher Hossain | Guard | VIII | 500/- | 800/- |
| 9. | Sibani Sarkar | Sweeper (Part Time) | — | 250/- | 500/- |
| 10. | Kalyani Mondal | -Do- | — | 250/- | 500/- |

Total Rs. 7,350/- per month

**কলকাতা এবং হাওড়ার খাটাল উচ্ছেদ**

**১৪০। (অনুমোদিত প্রশ্ন নং ৫৫৬।) শ্রী মোজাম্মেল হক (হরিহরপাড়া) ঃ** প্রাণী-সম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

এটা কি সত্যি যে, কলকাতা এবং হাওড়ার সমস্ত খাটাল উচ্ছেদ হয়ে গেছে?

**প্রাণী-সম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** না।

**কংশাবতী সেতু নির্মাণের কাজ**

**১৪১। (অনুমোদিত প্রশ্ন নং ৫৬৩।) শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ময়নার শ্রীরামপুর কংশাবতী সেতু নির্মাণের কাজটি বর্তমানে কোন্ পর্যায়ে আছে;

(খ) ১৯৯৬ সালের ৩১শে ডিসেম্বর পর্যন্ত উক্ত সেতু নির্মাণের জন্য ঃ

(১) কত টাকা পাওয়া গিয়েছে; এবং

(২) তন্মধ্যে কত টাকা খরচ হয়েছে?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ময়না ব্রিজের বর্তমানে well foundation-এর কাজ চলছে।

(খ) ১৯৯৬ সালের ৩১শে ডিসেম্বর পর্যন্ত ঃ

(১) ৬০ লক্ষ টাকা পাওয়া গিয়েছে যাতে C.R.F. ও State-Plan fund-এর অংশ আছে।

(২) উক্ত টাকার মধ্যে ৪১,৫৬,০০০ টাকা ১১-২-৯৭ তারিখের মধ্যে খরচ হয়েছে।

**বিধবা ও বার্ধক্য ভাতা**

**১৪২। (অনুমোদিত প্রশ্ন নং ৬৫০।) শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** সমাজকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

রাজ্যে বর্তমানে বিধবা, বার্ধক্য ভাতা প্রাপকের সংখ্যা কত?

**সমাজকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

বিধবা ভাতার প্রাপকের সংখ্যা ১০,৯০৩ জন।

বার্ধক্য ভাতা প্রাপকের সংখ্যা ৩৩,৮১৩ জন।

**ই.এস.আই. স্কীমে শ্রমিক সংখ্যা**

১৪৩। (অনুমোদিত প্রশ্ন নং ৬৫৬।) **শ্রী পঙ্কজ ব্যানার্জি :** কর্মচারী রাজ্যবিমা প্রকল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে ই.এস.আই. স্কীমের অধীনে কত সংখ্যক শ্রমিক-কর্মচারী তালিকাভুক্ত আছেন; এবং

(খ) উক্ত স্কীমে ১৯৯৫-৯৬ আর্থিক বছরে নিয়োগকারীর জমা দেওয়া টাকার পরিমাণ কত?

**রাজ্যবিমা প্রকল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) দপ্তরে প্রাপ্ত সর্বশেষ তথ্যানুযায়ী প্রায় ১০,২৯,০০০ জন শ্রমিক-কর্মচারী রাজ্য ই.এস.আই. স্কীমের অধীনে আছেন।

(খ) টাকা ৬৩,৫২,২২,২৭২.৮০ টাকা।

**Demolishment of Ganguly Bagan Tenement Scheme**

**144.** (Admitted Question No. 682.) **Shri Pankaj Banerjee :** Will be Minister-in-charge of the Refugee, Relief and Rehabilitation Department be pleased to state—

If is it a fact that the Government is demolishing the existing buildings of Ganguly Bagan Tenement Scheme?

**Minister-in-charge of the Refugee, Relief and Rehabilitation Department :** Yes, it is proposed to demolish the unsafe buildings at Ganguly Bagan Tenement Scheme.

**শেওড়াফুলিতে কে.এম. হাইস্কুল থেকে লাহা রোডের মোড় পর্যন্ত রাস্তাটির সংস্কার**

১৪৫। (অনুমোদিত প্রশ্ন নং ৭১২।) **শ্রী কমল মুখার্জি :** কৃষিজ বিপণন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হুগলি জেলায় শেওড়াফুলি নিয়ন্ত্রিত বাজারের অধীনে বিঘাট কে.এম. হাইস্কুল

থেকে লাহা রোডের মোড় পর্যন্ত রাস্তাটি সংস্কার করার কোন পরিকল্পনা সরকারের আছে কি না;

(খ) থাকলে, উক্ত রাস্তাটি কোন দপ্তরের তত্ত্বাবধানে সংস্কার করা হবে;

(গ) উক্ত পরিকল্পনায় বরাদ্দকৃত অর্থের পরিমাণ কত; এবং

(ঘ) ঐ পরিকল্পনা কবে নাগাদ বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**কৃষিজ বিপণন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এখন পর্যন্ত এ বিষয়ে সরকারি পর্যায়ে কোনও সিদ্ধান্ত গ্রহণ করা হয়নি। তবে এ বিষয়ে একটি প্রস্তাব কৃষিজ বিপণন অধিকারের পর্যায়ে এসে পৌঁছেছে, যার একটি প্রতিবেদন এবং প্রয়োজনীয় ডেটেড এস্টিমেট জেলা থেকে চাওয়া হয়েছে।

(খ) বিষয়টি এখনও বিবেচনাধীন।

(গ) বরাদ্দকৃত অংশের উত্তর দেখা যেতে পারে।

(ঘ) আপাতত, এ-সম্পর্কে কিছু বলা সম্ভব হচ্ছে না।

**সরকার নিয়ন্ত্রিত ইটভাটা**

**১৪৬।** (অনুমোদিত প্রশ্ন নং ৭১৩।) **শ্রী কমল মুখার্জি ঃ** আবাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সরকার নিয়ন্ত্রিত ইটভাটার সংখ্যা ক'টি;

(খ) ইটভাটাগুলি কোথায় কোথায় অবস্থিত;

(গ) সরকারি ইটভাটার এবং বেসরকারি ইটভাটার ইটের দর (হাজার প্রতি) কত (বর্তমান বাজার দর অনুযায়ী);

(ঘ) সরকারি ইটভাটার কর্মচারিদের কি হারে বোনাস দেওয়া হয়;

(ঙ) সরকারি ইটভাটাগুলি লাভজনক কিনা; এবং

(চ) সরকারি ইট ক্রয় করার কোনও বিধিনিষেধ আছে কি?

**আবাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৬২টি।

(খ) দক্ষিণ চব্বিশ পরগনা জেলার আক্রায়, নদীয়া জেলার কল্যাণীতে উত্তর দিনাজপুর জেলার রায়গঞ্জে, মেদিনীপুর জেলার হলদিয়ায়, হুগলি জেলার জলাঘাটা ও বোড়াই-এ এবং বর্ধমান জেলার আমীরপুর ও কৃষ্ণনগরে অবস্থিত।

এছাড়া উত্তর চব্বিশ পরগনার পলতায় একটি যন্ত্রচালিত ইটভাটা আছে।

(গ) সরকারি ইটভাটায় ৮০০ টাকা থেকে ১,৭৩২ টাকা এবং বেসরকারি ইটভাটায় ২,০০০ টাকা থেকে ২,১০০ টাকা পর্যন্ত।

(ঘ) সরকারি আদেশ অনুসারে ২৭ দিনের বোনাস দেওয়া হয়।

(ঙ) হ্যাঁ।

(চ) না।

## পানচাষ বৃদ্ধির পরিকল্পনা

১৪৭। (অনুমোদিত প্রশ্ন নং ৭১৫।) **শ্রী কমল মুখার্জি ঃ** খাদ্য প্রক্রিয়াকরণ শিল্প ও উদ্যান-পালনবিদ্যা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) 'পানচাষ' বাড়াবার কোনও পরিকল্পনা সরকার নিয়েছে কি না;

(খ) রাজ্যের পান অন্য রাজ্যে বা বিদেশে রপ্তানি হয় কি না; এবং

(গ) রাজ্যের কত শতাংশ কৃষক 'পান' চাষের সঙ্গে যুক্ত আছেন?

**খাদ্য প্রক্রিয়াকরণ শিল্প ও উদ্যান-পালনবিদ্যা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) হ্যাঁ।

(গ) আনুমানিক প্রায় ১.১৫ শতাংশ কৃষক 'পান' চাষের সঙ্গে যুক্ত আছেন।

## হুগলি জেলায় বন বিভাগের অফিস ও কর্মচারী

১৪৮। (অনুমোদিত প্রশ্ন নং ৭৪০।) **শ্রী কমল মুখার্জি ঃ** বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হুগলি জেলায় বন বিভাগের কোনও অফিস আছে কি না;

(খ) থাকলে কোথায় আছে;

(গ) ঐ জেলায় বন বিভাগের কর্মী সংখ্যা কত;

(ঘ) তাদের মধ্যে অফিসার, করণিক, ৪র্থ শ্রেণী কর্মচারী ও ট্রেনিংপ্রাপ্ত কত জন; এবং

(ঙ) তফসিলি জাতি ও উপজাতি সম্প্রদায়ভুক্ত কর্মচারীর সংখ্যা কত?

**বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, ২টি রেঞ্জ অফিস আছে।

(খ) (১) চুঁচুড়া, (২) আরামবাগ।

(গ) মোট ২৪ জন।

| | | |
|---|---|---|
| (ঘ) | ফরেস্ট রেঞ্জার | ২ জন |
| | ফরেস্টার | ৩ জন |
| | ফরেস্ট এক্সটেনশন ওয়ার্কার্স | ৬ জন |
| | ফরেস্ট গার্ড | ৫ জন |
| | বনমজদুর | ৫ জন |
| | মালী | ১ জন |
| | আর্দালী | ২ জন |
| | মোট | ২৪ জন |
| | ট্রেনিং প্রাপ্তের সংখ্যা | ৫ জন |

| | | |
|---|---|---|
| (ঙ) | তফসিলি জাতি | ৪ জন |
| | তফসিলি উপজাতি | ২ জন |
| | মোট | ৬ জন |

## হুগলিতে ছত্রাক বীজ উৎপাদন

১৪৯। (অনুমোদিত প্রশ্ন নং ৭৬২।) **শ্রী কমল মুখার্জি ঃ** খাদ্য প্রক্রিয়াকরণ শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হুগলি জেলায় ছত্রাক বীজ উৎপাদনকেন্দ্র স্থাপনের কোনও পরিকল্পনা আছে কি না;

(খ) থাকলে তা কোথায়;

(গ) উন্নতমানের ছত্রাক বীজ সরবরাহ ও উৎপাদন বৃদ্ধির জন্য আজ পর্যন্ত কেন্দ্রীয় সরকার থেকে কোনওরূপ সাহায্য পাওয়া গেছে কি; এবং

(ঘ) বেকারদের স্ব-নির্ভর করার লক্ষ্যে এই প্রকল্পে কোনও পরিকল্পনা আছে কি?

**খাদ্য প্রক্রিয়াকরণ শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) হ্যাঁ।

(ঘ) না।

**প্রাকৃতিক দুর্যোগে কেন্দ্রীয় সরকারের সাহায্য ও ত্রাণ দপ্তরের কর্মপদ্ধতি**

**১৫০।** (অনুমোদিত প্রশ্ন নং ৭৭৯।) **শ্রী কমল মুখার্জি :** ত্রাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) প্রাকৃতিক দুর্যোগে কেন্দ্রীয় সরকার সাধারণত কি কি সাহায্য করে থাকেন;

(খ) ত্রাণ দপ্তর কি পদ্ধতিতে ত্রাণসামগ্রী ক্রয় করেন; এবং

(গ) সমাজের দুর্বলতর শ্রেণীভুক্ত মানুষদের আর্থসামাজিক পুনর্বাসনের স্বার্থে ত্রাণ দপ্তর কি পদ্ধতিতে অনুদান দিয়ে থাকেন?

**ত্রাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) কেন্দ্রীয় সরকার "প্রাকৃতিক দুর্যোগজনিত ত্রাণ তহবিলের" যোজনা বহির্ভূত '২২৪৫—প্রাকৃতিক দুর্যোগজনিত ত্রাণ" খাতেপ্রতি বছরের মোট অর্থ বরাদ্দের ৭৫ শতাংশ পশ্চিমবঙ্গ সরকারকে নিয়মিতভাবে প্রদান করেন।

এছাড়াও ব্যাপক প্রাকৃতিক দুর্যোগের ক্ষেত্রে "জাতীয় দুর্যোগজনিত ত্রাণ তহবিল" থেকেও রাজ্য সরকারকে কেন্দ্রীয় সরকারের সাহায্য। করার সংস্থান আছে।

(খ) ত্রাণ বিভাগ ত্রাণের জন্য পলিথিনের তৈরি ত্রিপল, ধুতি, শাড়ী, লুঙ্গি, কম্বল ও শিশুদের জামাকাপড় এবং গুঁড়া দুধ—এই ত্রাণ সামগ্রীগুলি কেন্দ্রীয় বা রাজ্য সরকার নিয়ন্ত্রণাধীন সংস্থাসমূহের কাছ থেকে ক্রয় করে থাকেন। এছাড়া, জরুরি প্রয়োজনের সময় চিড়া ও গুঁড় ক্রয় করেন—এক্ষেত্রে তাৎক্ষণিক দরপত্র চাওয়া হয় এবং সর্বনিম্ন দর দেওয়া বিক্রেতার কাছ থেকে এই ত্রাণ সামগ্রী ক্রয় করা হয়।

(গ) ত্রাণ দপ্তর সমাজের দুর্বলতর শ্রেণীভুক্ত মানুষের আর্থ-সামাজিক পুনর্বাসনের

স্বার্থে ছোট ব্যবসার জন্য এক হাজার টাকা এবং সেলাই মেশিন ক্রয় বাবদ দুই হাজার টাকা "অর্থ-পুনর্বাসন অনুদান" প্রদান করে থাকে। এজন্য প্রাপক ব্যক্তিকে অবশ্যই পশ্চিমবঙ্গের স্থায়ী বাসিন্দা হতে হবে এবং পরিবারের মাসিক আয় অনধিক এক হাজার টাকা হবে। এই প্রকল্পে অনুদান প্রাপক ব্যক্তিদের নাম প্রথমে জেলা স্ক্রিনিং কমিটি অনুমোদন করে, পরে ত্রাণ দপ্তর জেলা শাসকের অনুকূলে "আর্থ-পুনর্বাসন অনুদান" বাবদ মঞ্জুরীকৃত অর্থ আবন্টন করে থাকে।

**প্রধান শিক্ষকদের বিশেষ ট্রেনিং**

**১৫১।** (অনুমোদিত প্রশ্ন নং ৭৯০।) **শ্রী কমল মুখার্জি :** বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

মাধ্যমিক, উচ্চমাধ্যমিক বিদ্যালয়ের প্রধান শিক্ষকদের (সার্ভিসবুক গঠন বা অন্যান্য প্রশাসনিক কাজ ভালভাবে শিখবার জন্য) বিশেষ ট্রেনিং ব্যবস্থা চালু করার কোনও পরিকল্পনা আছে কি?

**বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** অতীতে চালু করা হয়েছিল। নতুন করে চালু করার কোনও পরিকল্পনা নেই।

**পঞ্চায়েত সমিতি বিভক্তিকরণের পরিকল্পনা**

**১৫২।** (অনুমোদিত প্রশ্ন নং ৮২৮।) **শ্রী সুশীল বিশ্বাস :** পঞ্চায়েত ও গ্রামোন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্য সরকার কিছু কিছু পঞ্চায়েত সমিতি বিভক্ত করবার চিন্তা-ভাবনা করেছেন; এবং

(খ) সত্যি হলে, নদীয়া জেলার কৃষ্ণনগর (১)-এর আসাননগর, ভীমপুর, পোড়াগাছা ও চাপড়ার বাঁশবেড়িয়া, মহেশপুর গ্রাম পঞ্চায়েত নিয়ে একটি পঞ্চায়েত সমিতি গঠন করার পরিকল্পনা আছে কি না?

**পঞ্চায়েত ও গ্রামোন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) বর্তমানে এই বিষয়ে কোনও প্রস্তাব রাজ্য সরকারের বিবেচনাধীন নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

**আসানসোলে এস.বি.এস.টি.সি.-র বাস চালুকরণ**

**১৫৩।** (অনুমোদিত প্রশ্ন নং ৮৫৪।) **শ্রী তাপস ব্যানার্জি :** পরিবহন বিভাগের

ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে জানাবেন কি—

(ক) আসানসোল শহরের মধ্যে এস.বি.এস.টি.সি. পরিচালিত বাস সার্ভিস চালু করার কোনও পরিকল্পনা আছে কিনা; এবং

(খ) থাকলে, কতদিনের মধ্যে তা সম্ভব হবে?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) আসানসোল ডিপো থেকে এস.বি.এস.টি.সি.-র বাস সার্ভিস চালু রয়েছে। তবে টাউন সার্ভিসে চলাচল করে। শহরের মধ্যে টাউন সার্ভিস চালু করার কোনও পরিকল্পনা নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

**লালবাগে কন্টিনজেন্সির বরাদ্দ অর্থ ও বিলিকৃত ত্রাণসামগ্রী**

১৫৪। (অনুমোদিত প্রশ্ন নং ৮৭৯।) **শ্রী মোজাম্মেল হক :** ত্রাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে জানাবেন কি—

(ক) গত পাঁচ বছরে মুর্শিদাবাদ জেলার লালবাগ মহকুমায় কত ত্রাণসামগ্রী বিলি করা হয়েছে; এবং

(খ) ১৯৯১-৯২ থেকে ১৯৯৬-৯৭ আর্থিক বছর পর্যন্ত কত টাকা কন্টিনজেন্সি বাবদ লালবাগ মহকুমায় বরাদ্দ করা হয়েছে?

**ত্রাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) ১৯৯২-৯৩ থেকে ১৮ই ফেব্রুয়ারি, ১৯৯৭ পর্যন্ত নিম্নলিখিত ত্রাণসামগ্রী বিতরণ করা হয়?

(১) সাধারণ খয়রাতি সাহায্য : গম—১৩,২৫,২২৪ মেঃ টন।

(২) বিশেষ খয়রাতি সাহায্য : চাল—৯৯.০০ মেঃ টন। গম—৭১৮.০০ মেঃ টন।

(৩) ত্রিপল : ১২,১৪৪টি।

(৪) পোশাক পরিচ্ছদ : ধুতি—৩,৯১৩টি। শাড়ি—৩,৭৮৫টি। লুঙ্গি—১,২৭০টি। শিশুদের পোশাক—৩,৪২১টি।

(৫) কম্বল : ১,৬৫৭টি।

**(খ) ১৯৯১-৯২ থেকে ১৮ই ফেব্রুয়ারি, ১৯৯৭ পর্যন্ত মোট ১০,০২,৪০০ টাকা (দশ লক্ষ দু'হাজার চারশো টাকা) মাত্র লালবাগ মহকুমার জন্য বরাদ্দ করা হয়েছে।**

**মেদিনীপুরের পিংলা কলেজে বি.এড. কোর্স চালু**

**১৫৫।** (অনুমোদিত প্রশ্ন নং ৮৯৪।) **শ্রী রামপদ সামন্ত ঃ** উচ্চশিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

মেদিনীপুর জেলায় পিংলা কলেজে বি.এড. কোর্সচালু করার বিষয়টি কবে নাগাদ বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**উচ্চশিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** এ বিষয়ে কোনও প্রস্তাব সরকারের বিবেচনাধীন নেই।

**জোড়াবাগানে কাঠগোলায় অগ্নিকাণ্ড প্রতিরোধের ব্যবস্থা**

**১৫৬।** (অনুমোদিত প্রশ্ন নং ৯৫৯।) **শ্রী সঞ্জয় বক্সী ঃ** পৌর-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) জোড়াবাগান বিধানসভাকেন্দ্রে অবস্থিত এশিয়ার অন্যতম বৃহত্তম কাঠগোলায় অগ্নিকাণ্ড প্রতিরোধে কোনও ব্যবস্থা নেওয়া হয়েছে কিনা; এবং

(খ) হয়ে থাকলে, কি কি ব্যবস্থা নেওয়া হয়েছে?

**পৌর-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) জোড়াবাগান অঞ্চল-সংলগ্ন কাঠগুদাম এলাকায় কিছু হাইড্রেন ছিল যেগুলি যথাযথ রক্ষণাবেক্ষণের অভাবে এবং যন্ত্রাংশ চুরি যাওয়ায় দমকলের প্রয়োজনে ব্যবহার করা যাচ্ছে না। তার মধ্যে কয়েকটিকে চৌবাচ্চা দ্বারা পরিবেষ্টিত করায় সেগুলি দমকলের কাজের প্রয়োজনের উপযোগী হয়েছে। ভবিষ্যতে আরও কয়েকটি হাইড্রেনকে চৌবাচ্চা দ্বারা পরিবেষ্টিত করে দমকলের ব্যবহার উপযোগী করার পরিকল্পনা নেওয়া হয়েছে।

এছাড়া, পুরানো টাঁকশাল-সংলগ্ন জলাধারটি সংস্কারের জন্য ব্যবস্থা গ্রহণ করা হয়েছে এবং এই ব্যাপারে কেন্দ্রীয় সরকারের সাথে আলোচনা চলছে যাতে দ্রুত এটির সংস্কারসাধন হয়। টাঁকশাল-সংলগ্ন জমিতে একটি দমকলকেন্দ্র স্থাপনের ব্যাপারেও গুরুত্বসহকারে বিবেচনা করা হচ্ছে।

**গ্রামাঞ্চলে পরিকাঠামো উন্নয়নে নাবার্ডের সাহায্য**

**১৫৭।** (অনুমোদিত প্রশ্ন নং ৯৮৮।) **শ্রী সুকুমার দাস ঃ** পঞ্চায়েত ও গ্রামোন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৫-৯৬ আর্থিক বছরে রাজ্যে গ্রামাঞ্চলে পরিকাঠামো উন্নয়নের জন্য কেন্দ্রীয় সরকারি সংস্থা 'নাবার্ডের' দেওয়া অর্থেক পরিমাণ কত; এবং

(খ) উক্ত উন্নয়নে উক্ত অর্থের কি পরিমাণ ব্যয়িত হয়েছে (জেলাওয়ারী হিসাব)?

**পঞ্চায়েত ও গ্রামোন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এ-ব্যাপারে নাবার্ড ১৯৯৫-৯৬ সালে রাজ্য সরকারের পঞ্চায়েত ও গ্রামোন্নয়ন বিভাগকে কোনও অর্থ প্রদান করেননি।

(খ) (যেহেতু 'নাবার্ড' গ্রামাঞ্চলে পরিকাঠামো উন্নয়নের জন্য এই বিভাগে কোনও অর্থ প্রদান করে না, সেহেতু জেলাওয়ারী হিসাব দেওয়ার কোনও প্রশ্ন নেই) প্রশ্ন ওঠে না।

**বিচার বিভাগীয় কমিশন গঠন ও রিপোর্ট পেশ**

**১৫৮।** (অনুমোদিত প্রশ্ন নং ১০৪৯।) **শ্রী সুকুমার দাস ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) গত ১৯৭৭ সাল থেকে ১৯৯৬ সালের ৩১শে ডিসেম্বর পর্যন্ত বিভিন্ন ঘটনার তদন্তে কতগুলি বিচার বিভাগীয় কমিশন গঠিত হয়েছে;

(খ) তন্মধ্যে কতগুলি রিপোর্ট জমা পড়েছে; এবং

(গ) সরকার সেক্ষেত্রে কোনও পদক্ষেপ নিয়েছে কিনা?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ২৩টি।

(খ) ১৫টি।

(গ) সবক'টি রিপোর্ট বিধানসভায় উপস্থাপিত হয়েছে এবং কমিশনের সুপারিশ অনুযায়ী প্রতি ক্ষেত্রে যথাযথ ব্যবস্থা গ্রহণ করা হয়েছে।

**কাঁথিতে নিয়ন্ত্রিত বাজার**

**১৫৯।** (অনুমোদিত প্রশ্ন নং ১১৩৮।) **শ্রী মৃণালকান্তি রায় : কৃষিজ বিপণন বিভাগের** ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, কাঁথি মহকুমার বিভিন্ন স্থানে নিয়ন্ত্রিত বাজার খোলার পরিকল্পনা রয়েছে; এবং

(খ) সত্যি হলে, উক্ত পরিকল্পনা কত দিনের মধ্যে বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**কৃষিজ বিপণন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) হ্যাঁ সত্যি, সমগ্র কাঁথি মহকুমা নিয়ে একটি নিয়ন্ত্রিত বাজার সমিতি সরকার কর্তৃক ইতিমধ্যে সংগঠিত হয়েছে।

(খ) এ বিষয়টি সম্পর্কে এখুনি কিছু বলা সম্ভব নয়, কারণ, এটা এখনও প্রাথমিক স্তরে রয়েছে।

**আলিপুরদুয়ারে অতিরিক্ত জেলা ম্যাজিস্ট্রেট নিয়োগ**

**১৬০।** (অনুমোদিত প্রশ্ন নং ১১৭২।) **শ্রী নির্মল দাস :** স্বরাষ্ট্র (কর্মিবৃন্দ ও প্রশাসনিক সংস্কার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) আলিপুরদুয়ার মহকুমার প্রশাসনিক পরিষেবার উন্নতির স্বার্থে আলিপুরদুয়ার অতিরিক্ত জেলা ম্যাজিস্ট্রেট নিয়োগের কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা; এবং

(খ) থাকলে, কবে নাগাদ তা বাস্তবায়িত হবে?

**স্বরাষ্ট্র (কর্মিবৃন্দ ও প্রশাসনিক সংস্কার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) এরকম কোনও পরিকল্পনা বর্তমানে সরকারের বিবেচনাধীন নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

**গড়িয়া সেতু নির্মাণ ও ব্যয়**

**১৬১।** (অনুমোদিত প্রশ্ন নং ১১৭৭।) **শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় : নগর উন্নয়ন** বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি, দক্ষিণ ২৪ পরগনার গড়িয়া সেতুর নির্মাণ কাজ বিলম্বিত হচ্ছে;

(খ) সত্যি হলে, কারণ কি; এবং

(গ) ১৯৯৬ সালের ৩১শে ডিসেম্বর পর্যন্ত উক্ত নির্মাণকার্যে ব্যয়িত অর্থের পরিমাণ কত?

**নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) মূল সেতুর সম্প্রসারণের কাজ শেষ হলেও উভয় দিকের রাস্তা সম্প্রসারণের জন্য জমি সময়মত পাওয়া যায়নি। সেতুর উত্তর দিকের দোকানঘরগুলিকে নব নির্মিত কমপ্লেক্স-এ স্থানান্তরকরণের পর সম্প্রতি ঐ দিকের রাস্তা সম্প্রসারণের কাজে হাত দেওয়া হয়েছে। দক্ষিণ দিকের রাস্তা নির্মাণের কাজ ইতিমধ্যে শুরু হয়ে গেছে। আশা করা যাচ্ছে আগামী মে মাসের মধ্যে এই সেতু যান চলাচলের জন্যে উন্মুক্ত করে দেওয়া সম্ভব হবে।

(গ) ১৯৯৬ সালের ৩১শে ডিসেম্বর পর্যন্ত উক্ত নির্মাণ কার্যে ব্যয়িত অর্থের পরিমাণ ১৩৫.৮৯ লক্ষ টাকা।

**বর্ধমানের শীতলা গ্রামে বিদ্যুতায়নের কাজ**

**১৬২।** (অনুমোদিত প্রশ্ন নং ১২০৭।) **শ্রী শ্যামাদাস ব্যানার্জি ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্ধমান জেলার হীরাপুর থানার অন্তর্গত শীতলা গ্রামে বিদ্যুতের পোল এবং তারের সংযোগ হওয়া সত্ত্বেও বিদ্যুৎ সরবরাহ না হওয়ার কারণ কি; এবং

(খ) কবে নাগাদ উক্ত এলাকায় বিদ্যুৎ সংযোগ করা হবে বলে আশা করা যায়?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) আসানসোল মিউনিসিপ্যাল কর্পোরেশনের অন্তর্গত এবং তাদের দেওয়া টাকা অনুযায়ী শীতলা গ্রামের আংশিক বৈদ্যুতিকরণের জন্য ঠিকাদার নিয়োগ করা হয়। কাজ চলাকালীন নির্বাচিত স্থানীয় জনপ্রতিনিধির সুপারিশ অনুযায়ী পূর্ব নির্ধারিত জায়গা ছাড়া অন্য জায়গাতেও পোল পোঁতা এবং তার টানা হয়। এই ঘটনার জন্য পূর্ব নির্ধারিত এলাকার জনগণ বিক্ষুব্ধ হন এবং তাঁদের এলাকায় বৈদ্যুতিকরণের জন্য চাপ সৃষ্টি করেন।

এমতাবস্থায় পরিত্যক্ত অংশগুলিতে বৈদ্যুতিকরণের জন্য আসানসোল মিউনিসিপ্যাল কর্পোরেশনের সঙ্গে আলোচনাসাপেক্ষে সাপ্লিমেন্টারি কোটেশন দেওয়া হয়।

কর্পোরেশন তার প্রদেয় অর্থ না দেওয়ার দরুণ বাকি অংশে কাজ শুরু করা যায়নি এবং যেখানে কাজ শেষ হয়েছে সেখানেও বিদ্যুৎ সংযোগ দেওয়া যায়নি।

(খ) প্রয়োজনীয় টাকা পেলে বাকি কাজ শেষ করে উক্ত এলাকায় বিদ্যুৎ সংযোগ করা সম্ভব হবে।

**তফসিলি জাতি ও আদিবাসী ছাত্রছাত্রীদের জন্য হোস্টেল**

**১৬৩।** (অনুমোদিত প্রশ্ন নং ১২২৬।) **শ্রী খাঁড়া সোরেন ঃ** তফসিলি জাতি ও আদিবাসী মঙ্গল বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, দক্ষিণ দিনাজপুর জেলার তপন থানার বুধইচ্ মৌজায় তফসিলি জাতিও আদিবাসী ছাত্রছাত্রীদের জন্য আশ্রম হোস্টেল এখনও পর্যন্ত চালু করা যায়নি; এবং

(খ) সত্যি হলে, না হওয়ার কারণ কি?

**তফসিলি জাতি ও আদিবাসী মঙ্গল বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ সত্যি, উক্ত আশ্রম হোস্টেলটি এখনও চালু করা যায়নি।

(খ) দক্ষিণ দিনাজপুর জেলার বুধইচ্ প্রাথমিক বিদ্যালয় সংলগ্ন আশ্রম হোস্টেলটির নির্মাণকার্য সমাপ্তির শংসাপত্র তফসিলি জাতি ও আদিবাসী মঙ্গল অধিকারে এসেছে। এখন উক্ত হোস্টেলটি যতশীঘ্র সম্ভব চালু করার জন্য নিয়মমাফিক ব্যবস্থাদি নেওয়া হচ্ছে।

**প্রতি গ্রাম পঞ্চায়েতে হোমিও চিকিৎসালয় খোলার পরিকল্পনা**

**১৬৪।** (অনুমোদিত প্রশ্ন নং ১৪৩৭।) **শ্রী মন্মথ রায় ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) প্রতি গ্রাম পঞ্চায়েতে একটি করে হোমিও চিকিৎসালয় খোলার কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা; এবং

(খ) থাকলে, কবে নাগাদ পরিকল্পনাটি বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না। তেমন কোনও গৃহীত পরিকল্পনা নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

**নদীয়ার হাসপাতাল উন্নয়নে বিশ্বব্যাঙ্কের বরাদ্দ অর্থ**

**১৬৫।** (অনুমোদিত প্রশ্ন নং ১৪৫৭।) **শ্রী শঙ্কর সিংহ :** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যের হাসপাতলগুলির উন্নয়নের জন্য বিশ্বব্যাঙ্ক থেকে রাজ্য সরকার কী পরিমাণ অর্থ পেয়েছেন; এবং

(খ) তন্মধ্যে নদীয়া জেলার হাসপাতালগুলির উন্নয়নের জন্য কী পরিমাণ অর্থ বরাদ্দ করা হয়েছে?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) প্রজেক্ট হাসপাতালের সংখ্যা ২০৬, তন্মধ্যে ১৭০টি সেকেন্ডারি লেভেল এবং সুন্দরবনের প্রাইমারি হেল্‌থ সেন্টারের সংখ্যা ৩৬টি। প্রোজেক্ট হাসপাতালের উন্নতিকল্পে বিশ্বব্যাঙ্কের আনুমানিক ৭০১ কোটি টাকা সাহায্য ধরা আছে। তার কোন অংশ এখনও পাওয়া যায়নি।

(খ) নদীয়া জেলার হাসপাতালগুলির উন্নতির জন্য নিম্নলিখিত টাকা বরাদ্দ করা হয়েছে;

| | লক্ষ টাকা |
|---|---|
| (১) কৃষ্ণনগর জেলা হাসপাতাল | ১৮৫.৯১ |
| (২) রানাঘাট মহকুমা হাসপাতাল | ২০২.৫৬ |
| (৩) কল্যাণী জওহরলাল মেমোরিয়াল হাসপাতাল | ২৭৮.৩৫ |
| (৪) শান্তিপুর স্টেট জেনারেল হাসপাতাল | ৬৯.০০ |
| (৫) চাকদহ স্টেট জেনারেল হাসপাতাল | ১১৮.৮৬ |
| (৬) নবদ্বীপ স্টেট জেনারেল হাসপাতাল | ১৪০.৪৮ |
| (৭) বেথুয়াডহরী গ্রামীণ হাসপাতাল | ৬৮.৪৫ |
| (৮) বাগুলা গ্রামীণ হাসপাতাল | ৪৪.৪৫ |
| (৯) হরিণঘাটা গ্রামীণ হাসপাতাল | ৫৪.৪৫ |
| (১০) চাপড়া গ্রামীণ হাসপাতাল | ৬০.৪৫ |
| (১১) করিমপুর গ্রামীণ হাসপাতাল | ২৯.৪৫ |
| (১২) কালিগঞ্জ গ্রামীণ হাসপাতাল | ৬২.৪৫ |
| (১৩) কৃষ্ণগঞ্জ গ্রামীণ হাসপাতাল | ৬০.৪৫ |

## সৌরশক্তি থেকে উৎপন্ন বিদ্যুৎ দ্বারা আলোকিত অঞ্চল

**১৬৬।** (অনুমোদিত প্রশ্ন নং ১৪৯৮।) **শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ** বিজ্ঞান ও প্রযুক্তি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে কোথায় কোথায় সৌরশক্তি থেকে বিদ্যুৎ উৎপাদন করে এলাকা আলোকিত করা হয়েছে;

(খ) এ ধরনের উর্জা গ্রাম হুগলি জেলার কোন কোন জায়গায় গড়ে তোলার পরিকল্পনা আছে; এবং

(গ) উক্ত পরিকল্পনার জন্য কেন্দ্রীয় সরকারের কাছ থেকে কত টাকা আর্থিক সাহায্য পাওয়া গেছে?

**বিজ্ঞান ও প্রযুক্তি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) রাজ্যে বহু জায়গায় সৌরশক্তি ব্যবহার করে এলাকা আলোকিত করা হয়েছে। তার মধ্যে উল্লেখযোগ্য হল ঃ

১। বীরভূম জেলার বনডাঙ্গা গ্রাম;

২। বাঁকুড়া জেলার বনগোপালপুর গ্রাম;

৩। সাগরদ্বীপের কমলপুর ও দক্ষিণ হারাধনপুর গ্রাম;

৪। গোসাবা দ্বীপের কিছু অঞ্চল;

৫। বর্ধমান জেলার রথতলা গ্রাম;

৬। সুন্দরবনের বিভিন্ন দ্বীপ অঞ্চল;

৭। দীঘার সমুদ্র সৈকত ইত্যাদি।

বর্তমানে রাজ্যের প্রায় ২,৫০০ পরিবার সৌর বিদ্যুৎ ব্যবহার করেন।

(খ) হুগলি জেলার সবুজদ্বীপের সৌর আলোক ব্যবস্থা স্থাপন করার ব্যাপারে পরিকল্পনা জেলা পরিষদের কাছে পাঠানো হয়েছে।

(গ) জেলা পরিষদ পরিকল্পনা অনুমোদন করলে কেন্দ্রীয় সরকারের কাছে আংশিক সাহায্যের জন্য পাঠানো হবে।

## ডানকুনিতে দমকল কেন্দ্র খোলার পরিকল্পনা

**১৬৭।** (অনুমোদিত প্রশ্ন নং ১৫০১।) **শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ** পৌর-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হুগলি জেলার ডানকুনি থানা এলাকায় একটি দমকল কেন্দ্র খোলার কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা; এবং

(খ) থাকলে, কবে নাগাদ সেটি খোলা হবে?

**পৌর-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) এই মুহূর্তে প্রশ্ন ওঠে না।

### হাসপাতাল উন্নয়নে বিশ্বব্যাঙ্কের বরাদ্দ অর্থ

**১৬৮।** (অনুমোদিত প্রশ্ন নং ১৫০৯।) **শ্রী নির্মল ঘোষ ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, বিশ্বব্যাঙ্কের টাকায় রাজ্যের হাসপাতালগুলির উন্নতিসাধন করার কাজ শুরু হয়েছে;

(খ) সত্যি হলে, প্রথম পর্যায়ে কি পরিমাণ অর্থ বরাদ্দ করা হয়েছে;

(গ) তন্মধ্যে উত্তর ২৪ পরগনা জেলায় কোন কোন হাসপাতালের জন্য কত অর্থ বরাদ্দ করা হয়েছে;

(ঘ) বরাদ্দকৃত অর্থে কাজ শুরু হয়েছে কিনা?

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** হ্যাঁ, এটা সত্যি। হাসপাতালগুলির উন্নতিসাধনের প্রারম্ভিক কাজ শুরু হয়েছে।

প্রথম পর্যায়ে ৫,০৮২.৯১ লাখ টাকা নির্মাণ কার্যের জন্য এবং ২২৪.৯০ লাখ টাকা যন্ত্রপাতি, ঔষধ, অ্যাম্বুলেন্স ইত্যাদির জন্য বরাদ্দ করা হয়েছে।

| উত্তর ২৪ পরগনার হাসপাতালের বরাদ্দ ঃ | লক্ষ টাকা |
|---|---|
| (১) বারাসাত জেলা হাসপাতাল | ৩১১.৬৩ |
| (২) বসিরহাট মহকুমা হাসপাতাল | ১৪২.৬৭ |
| (৩) ব্যারাকপুর মহকুমা হাসপাতাল | ১৮৪.২০ |
| (৪) বনগ্রাম মহকুমা হাসপাতাল | ১৭৭.৫১ |
| (৫) বলরাম সেবা মন্দির | ১২৫.৬৫ |
| (৬) সল্টলেক স্টেট জেনারেল হাসপাতাল | ৮৫.১৭ |

| | | |
|---|---|---|
| (৭) | ভাটপাড়া স্টেট জেনারেল হাসপাতাল | ২২১.৫৮ |
| (৮) | নৈহাটি স্টেট জেনারেল হাসপাতাল | ১৫০.২৩ |
| (৯) | পানিহাটি স্টেট জেনারেল হাসপাতাল | ১৫০.৭৩ |
| (১০) | গোপালপুর প্রাইমারি হেল্‌থ সেন্ট্রার | ৫১.০০ |
| (১১) | ঘোলা প্রাইমারি হেল্‌থ সেন্ট্রার | ৪৯.০০ |

হ্যাঁ, তিনটি হাসপাতালের বিড ডকুমেন্টের জন্য বিশ্বব্যাঙ্কের কাছে অনুমোদন চাওয়া হয়েছে। বাকিগুলোর জন্য বিশ্বব্যাঙ্কের কাছে ফেব্রুয়ারি মাসের তৃতীয় সপ্তাহের মধ্যে বিড ডকুমেন্ট পাঠানো হবে। অন্যান্য উপাদানগুলি সংগ্রহ/সরবরাহ করার কাজ ইতিপূর্বেই আরম্ভ করা হয়েছে। জরুরি প্রয়োজনে উত্তর ২৪ পরগনা জেলা স্বাস্থ্য কমিটিকে ১,১৬,৯৪,১১৬ টাকা দেওয়া হয়েছে।

### তোরসা ব্রিজের কাজ

**১৬৯।** (অনুমোদিত প্রশ্ন নং ১৫২৭।) **শ্রী আবু সুফিয়ান সরকার ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) তোরসা ব্রিজের কাজ কোন পর্যায়ে আছে;

(খ) কবে নাগাদ উক্ত ব্রিজের কাজটি শেষ হবে বলে আশা করা যায়; এবং

(গ) উক্ত ব্রিজের জন্য কেন্দ্রীয় সরকার কোনও টাকা দিয়েছে কিনা?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৩১ নং জাতীয় সড়কের পুণ্ডিবাড়ি-ফালাকাটা অংশের রি-এলাইনমেন্ট-সহ তোরসা নদীর উপর বৃহত্তর ব্রিজের কাজ প্রায় ৩৮ শতাংশ সম্পূর্ণ হয়েছে।

(খ) প্রয়োজনীয় অর্থ বরাদ্দ সাপেক্ষে আগামী মার্চ, ১৯৯৮-এর মধ্যে কাজটি শেষ হবে বলে আশা করা যায়।

(গ) উপরোক্ত ব্রিজ নির্মাণের জন্য সম্পূর্ণ অর্থ কেন্দ্রীয় সরকার বহন করবেন। ব্রিজ প্যাকেজ-এর জন্য কেন্দ্রীয় সরকারের মঞ্জুরীকৃত অর্থের পরিমাণ ৮৭৬.১৩ লক্ষ টাকা এবং ডিসেম্বর, ১৯৯৬ পর্যন্ত খরচের পরিমাণ ৩২৬.১৭ লক্ষ টাকা।

### নতুন আর. এল. আই. স্থাপনের পদ্ধতি

**১৭০।** (অনুমোদিত প্রশ্ন নং ১৫৬৬।) **শ্রী ঈদ মহম্মদ ঃ** জলসম্পদ অনুসন্ধান ও উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে নতুন আর. এল. আই. সেন্টার স্থাপনের চিন্তা-ভাবনা রাজ্য সরকারের আছে কিনা; এবং

(খ) থাকলে, কি পদ্ধতিতে করা হবে বলে আশা করা যায়?

**জলসম্পদ অনুসন্ধান ও উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) ঐ প্রকল্পগুলির স্থাপনের কাজ সম্পূর্ণ হলে বেনিফিসিয়ারী কমিটির হাতে তুলে দেওয়া হবে, সমস্ত রকমের পরিচালনা ও রক্ষণাবেক্ষণের দায়িত্ব নেওয়ার জন্য।

## অঙ্গনওয়াড়ী কর্মী ও সহায়িকা ভাতা বৃদ্ধি

**১৭১।** (অনুমোদিত প্রশ্ন নং ১৫৬৭।) **শ্রী ঈদ মহম্মদ ঃ** সমাজকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

অঙ্গনওয়াড়ী কর্মী ও সহায়িকা ভাতা বাড়ানোর কোনও পরিকল্পনা রাজ্য সরকারের আছে কি না?

**সমাজ-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** অঙ্গনওয়াড়ী কর্মী ও সহায়িকাদের ভাতা বৃদ্ধি করেন কেন্দ্রীয় সরকার। ঐ ভাতা বৃদ্ধির প্রস্তাব কেন্দ্রীয় সরকারের কাছে পাঠানো হয়েছে।

## বোরো চাষে বিদ্যুৎ সরবরাহ

**১৭২।** (অনুমোদিত প্রশ্ন নং ১৫৮৭।) **শ্রী অজয় দে ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যে বর্তমান (১৯৯৬-৯৭) বোরো চাষের মরশুমে চাষের জন্য সারাদিনে মাত্র ৬ ঘন্টা বিদ্যুৎ সরবরাহ করার নির্দেশ দেওয়া হয়েছে; এবং

(খ) সত্যি হলে, উক্ত নির্দেশ জারির কারণ কি?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না, এটা সত্যি নয়, কেবলমাত্র সন্ধ্যা ৫টা থেকে রাত্রি ১০টা পর্যন্ত সেচের কাজে বিদ্যুৎচালিত পাম্প সেট না চালানোর জন্য অনুরোধ করা হয়েছে। এ সময় গার্হস্থ্য বাণিজ্যিক ও শিল্প বিদ্যুতের ব্যবহার অনেক বেড়ে যায়। এছাড়া সামনেই মাধ্যমিক, উচ্চ মাধ্যমিক ও স্কুল কলেজের অন্যান্য পরীক্ষা সেজন্য সন্ধ্যার সময় নিরবিচ্ছিন্ন বিদ্যুৎ সরবরাহ খুবই জরুরি। এর উপর চাষের কাজে

পাম্পসেট চালালে ট্রান্সফরমারগুলির উপর আরও চাপ পড়বে এবং সমগ্র বিদ্যুৎ সরবরাহ ব্যবস্থা বিপর্যস্ত হয়ে পড়তে পারে। এই পরিপ্রেক্ষিতে সন্ধ্যা ৫টা থেকে রাত্রি ১০টা পর্যন্ত সেচের কাজে বিদ্যুৎচালিত পাম্পসেট না চালানোর জন্য চাষীদের অনুরোধ করা হয়েছে। এই সময়টুকু বাদে দিনে রাতে অন্য যে কোনও সময়ে সেচের কাজে বিদ্যুৎচালিত পাম্পসেট চালানোর কোনও বাধা নিষেধ নেই।

(খ) প্রযোজ্য নহে।

**পুরুলিয়ায় বাঘের আক্রমণ ও আক্রান্তদের ক্ষতিপূরণের ব্যবস্থা**

১৭৩। (অনুমোদিত প্রশ্ন নং ১৫৯১।) **শ্রী শান্তিরাম মাহাতো ঃ** বনবিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৬ সালে পুরুলিয়া জেলায় নেকড়ে বাঘের আক্রমণে আহত বা নিহত হয়েছেন কতজন; এবং

(খ) তাদের ক্ষতিপূরণের জন্য সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**বনবিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৪২ জন আহত হয়েছেন তার মধ্যে ১০ জনের মৃত্যু হয়েছে।

(খ) উক্ত ১০ জনের মধ্যে ৮ জন মৃত ব্যক্তির প্রত্যেকের পরিবারকে এককালীন ২০,০০০ টাকা করে ক্ষতিপূরণ প্রদান করা হয়েছে। বাকি ২ জন মৃতের উত্তরাধিকারির সন্ধান করা হচ্ছে। আহত ব্যক্তিদের সরকারি খরচে চিকিৎসার ব্যবস্থা করা হয়েছে।

**পুরুলিয়ার বিভিন্ন গ্রামে বৈদ্যুতিকরণের কাজ**

১৭৪। (অনুমোদিত প্রশ্ন নং ১৫৯৪।) **শ্রী শান্তিরাম মাহাতো ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৬-এর ৩১শে ডিসেম্বর পর্যন্ত পুরুলিয়া জেলার ১। জয়পুর, ২। পুরুলিয়া ১ নং ও ৩। ঝালদা ২ নং ব্লকে কয়টি গ্রামে বৈদ্যুতিকরণ করা হয়েছে;

(খ) উক্ত এলাকার যে সব গ্রামে এখনও বিদ্যুৎ পৌঁছায়নি সেখানে কবে নাগাদ বৈদ্যুতিকরণের কাজ শুরু হবে বলে আশা করা যায়; এবং

(গ) উক্ত ব্লকগুলিতে মৌজার সংখ্যা কত (ব্লক ভিত্তিক)?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) গ্রামীণ বৈদ্যুতিকরণের হিসাব থানা ও মৌজাভিত্তিক রাখা হয়, ব্লক ও গ্রামভিত্তিক নয়।

যাই হোক, ১। জয়পুর থানার ৩১টি মৌজা, ২। পুরুলিয়া মফঃস্বল থানার ১৫৭টি মৌজা এবং ৩। ঝালদা থানার ১৭৪টি মৌজায় ভারজিন হিসাবে বিদ্যুতায়নের কাজ হয়েছে।

(খ) বিষয়টি অর্থ বরাদ্দের উপর নির্ভরশীল। প্রয়োজনীয় অর্থ বরাদ্দ পেলে জেলা পরিষদ বিদ্যুৎ উন্নয়ন প্রকল্পের মাধ্যমে অবশিষ্ট মৌজাগুলিতে বিদ্যুতায়নের কাজ পর্যায়ক্রমে করা যেতে পারে।

(গ) ব্লকভিত্তিক পরিসংখ্যান গ্রামীণ বৈদ্যুতিকরণের ক্ষেত্রে রাখা হয় না।

তবে জয়পুর থানায় ১০৬টি, পুরুলিয়া মফস্বল থানায় ২০৮টি এবং ঝালদা থানায় ২৫০টি গ্রামীণ মৌজা আছে।

**কুলটিতে এম. আর. শপগুলিকে এ. আর. সপ-এ রূপান্তর**

**১৭৫।** (অনুমোদিত প্রশ্ন নং ১৬১৬।) **শ্রী মাণিকলাল আচার্য ঃ** (ক) খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি—

(ক) কুলটি পুরসভার অন্তর্গত এম. আর. শপগুলিকে এ. আর. শপ-এ রূপান্তরিত করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) থাকলে, কবে নাগাদ উক্ত পরিকল্পনা বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না। বর্তমানে রাজ্য সরকারের এরূপ কোনও পরিকল্পনা নেই।

(খ) এ প্রশ্ন ওঠে না।

**আসানসোলকে জেলা করার পরিকল্পনা**

**১৭৬।** (অনুমোদিত প্রশ্ন নং ১৬২৮।) **শ্রী মাণিকলাল আচার্য ঃ** স্বরাষ্ট্র (কর্মীবর্গ ও প্রশাসনিক সংস্কার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) আসানসোলকে জেলা করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) থাকলে, তা কতদিনের মধ্যে কার্যকর হবে?

**স্বরাষ্ট্র (কর্মীবর্গ ও প্রশাসনিক সংস্কার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

### আই. আর. ডি. পি.-র সার্ভে

**১৭৭।** (অনুমোদিত প্রশ্ন নং ১৬৭৫।) **শ্রী শশাঙ্কশেখর বিশ্বাস ঃ** পঞ্চায়েত ও গ্রামোন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যের সমস্ত ব্লকে আই. আর. ডি. পি.র সার্ভে নতুন করে হবে কিনা;

(খ) হলে কবে থেকে; এবং

(গ) কোন সংস্থার মাধ্যমে কাজ সম্পন্ন করা হবে?

**পঞ্চায়েত ও গ্রামোন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) নতুন করে সর্বত্র এই সার্ভে করার ব্যাপারটি ভারত সরকারের বিবেচনাধীন রয়েছে। রাজ্য সরকার তাই এই ব্যাপারে কোনও সিদ্ধান্ত নেয়নি।

(খ) এবং (গ) প্রশ্ন ওঠে না।

### নদীয়ার বাদকুল্লা উপ-স্বাস্থ্যকেন্দ্রকে প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রে রূপান্তর

**১৭৮।** (অনুমোদিত প্রশ্ন নং ১৬৭৭।) **শ্রী শশাঙ্কশেখর বিশ্বাস ঃ** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

বাদকুল্লা (নদীয়া জেলার হাঁসখালী ব্লক) উপ-স্বাস্থ্যকেন্দ্রকে প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রে রূপান্তরিত করার কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** উক্ত উপ-স্বাস্থ্যকেন্দ্রটি ইতিমধ্যে প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রে রূপান্তরিত হয়ে গেছে।

### আই. সি. ডি. এস. প্রকল্পের সংখ্যা

**১৭৯।** (অনুমোদিত প্রশ্ন নং ১৭১৭।) **শ্রী নীরোদ রায়চৌধুরি ঃ** সমাজকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে আই. সি. ডি. এস. প্রকল্পের সংখ্যা কত; এবং

(খ) উক্ত প্রকল্প কোন জেলায় ক'টি?

**সমাজকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বর্তমানে পশ্চিমবঙ্গে মঞ্জুরীকৃত আই. সি. ডি. এস. প্রকল্পের সংখ্যা—২৭৬ (দুইশত ছিয়াত্তর)টি।

(খ) উক্ত প্রকল্পগুলির জেলাওয়াড়ী হিসাব নিম্নরূপ ঃ

| | | |
|---|---|---|
| ১। | কলিকাতা | ১০ |
| ২। | হাওড়া১৪ | |
| ৩। | উত্তর ২৪ পরগনা | ১৬ |
| ৪। | দক্ষিণ ২৪ পরগনা | ২০ |
| ৫। | নদীয়া | ১৫ |
| ৬। | মুর্শিদাবাদ | ১৭ |
| ৭। | বর্ধমান | ২৩ |
| ৮। | হুগলি | ১৮ |
| ৯। | মেদিনীপুর | ২৭ |
| ১০। | বাঁকুড়া | ১৭ |
| ১১। | পুরুলিয়া | ১৮ |
| ১২। | বীরভূম | ১৯ |
| ১৩। | মালদা | ১২ |
| ১৪। | উত্তর দিনাজপুর | ৯ |
| ১৫। | দক্ষিণ দিনাজপুর | ৭ |
| ১৬। | দার্জিলিং | ৯ |
| ১৭। | জলপাইগুড়ি | ১৩ |
| ১৮। | কুচবিহার | ১২ |
| | মোট | ২৭৬ |

**রামগঙ্গা থেকে লক্ষ্মীকান্তপুর পর্যন্ত বেসরকারি বাস চালু করার পরিকল্পনা**

১৮০। (অনুমোদিত প্রশ্ন নং ১৭৪৬।) **শ্রী গোপাল কৃষ্ণ দে ঃ** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রামগঙ্গা থেকে লক্ষ্মীকান্তপুর বা ডায়মণ্ডহারবার পর্যন্ত বেসরকারি বাস চালানোর পরিকল্পনা সরকারের আছে কি; এবং

(খ) থাকলে, তা কবে নাগাদ চালু করা সম্ভব হবে বলে আশা করা যায়?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) এখন নেই।

(খ) প্রশ্নই ওঠে না।

**অত্যাবশ্যক পণ্য সরবরাহ নিগমে ডেপুটেশনে থাকা অফিসার**

**১৮১।** (অনুমোদিত প্রশ্ন নং ১৭৫৬।) **ডাঃ হৈমী বসু :** খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পশ্চিমবঙ্গ অত্যাবশ্যক পণ্য সরবরাহ নিগমে তিন বছরের অধিককাল ডেপুটেশনে থাকা অফিসারদের সংখ্যা (ক্যাটাগরি অনুযায়ী) কত;

(খ) অফিসারদের প্রাপ্য সুযোগ-সুবিধাগুলি কি কি; এবং

(গ) তিন বছর মেয়াদ পূর্তি অন্তে অফিসারদের রি-প্যাট্রিয়েশনের পদ্ধতি কি?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) ১। গ্রুপ এ—৫
২। গ্রুপ বি—৩
মোট—৮ (আট)

(খ) স্থায়ী কর্মিদের যে সমস্ত সুযোগসুবিধা দেওয়া হয় তার বাইরে তাদের বিশেষ সুযোগসুবিধা দেওয়া হয় না। কেউ কেউ ডেপুটেশন পে পেয়ে থাকেন তা রাজ্য সরকারের নিয়ম যা অন্যান্য নিগমের ক্ষেত্রেও প্রযোজ্য তা মেনে দেওয়া হয়। ম্যানেজিং ডিরেক্টর গ্রেড-পে ছাড়া কোনওরকম ডেপুটেশন পে পান না। জেনারেল ম্যানেজার কোনও সরকারি বিভাগে থাকলে যে পারিশ্রমিক পেতেন তাই পান।

(গ) প্রিন্সিপাল এ. জি. থেকে যে সমস্ত অফিসার আসেন তাদের ডেপুটেশনের মেয়াদ নির্ধারিত থাকে। এর পর সাধারণত তাদের রি-প্যাট্রিয়েট করা হয় যদি না সংশ্লিষ্ট দপ্তর দুটির সম্মতিক্রমে তাদের আবার নির্ধারিত সময়ের জন্য রাখা হয়। ডব্লু. বি. সি. এস. অফিসারদের ক্ষেত্রেও একই নিয়ম প্রযোজ্য। ম্যানেজিং ডিরেক্টর ও জেনারেল ম্যানেজারের ক্ষেত্রে ডেপুটেশনের কোনও সময়সীমা নেই। সরকার যে কোনও সময় কোনও অফিসারকে তুলে নিতে পারেন।

**Construction of new building for Barrackpore Sub-divisional Courts**

**182.** (Admitted Question No. 1772.) **Shri Nirmal Ghosh :** Will the Minister-in-charge of the Judicial Department be pleased to state—

(a) Is it a fact that the Government has decided to construct new building for Barrackpore Sub-divisional Judiciary and Executive Courts;

(b) If so;–

(i) When the said construction will be started; and

(ii) The total money allotted for the purpose?

**Minister-in-charge of the Judicial Department :**

(a) Yes, So far the Courts of Sub-divisional Judiciary that is Courts of Judicial Magistrates and Civil Judges are concerned. Executive Courts are under the control of Home Department.

(b) (i) Construction will be started after the land for construction of Courts (Judiciary) is physically made available.

(ii) Does not arise at this stage.

ন্যায় পঞ্চায়েত গঠন ও গ্রাম পঞ্চায়েত বিভাজন

১৮৩। (অনুমোদিত প্রশ্ন নং ১৯৯৭।) **শ্রী শঙ্করশরণ নস্কর ঃ** পঞ্চায়েত ও গ্রামোন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) প্রতিটি গ্রাম পঞ্চায়েতের ন্যায় পঞ্চায়েত গঠন করার জন্য রাজ্য সরকারের কোনও পরিকল্পনা আছে কিনা;

(খ) গ্রাম পঞ্চায়েত বিভাজনের কোনও নিয়ম আছে কিনা; এবং

(গ) থাকলে, দক্ষিণ ২৪ পরগনা জেলায় বিষ্ণুপুর ১ নং ব্লকের পশ্চিম বিষ্ণুপুর গ্রাম পঞ্চায়েতটি বিভাজন না করার কারণ কি?

**পঞ্চায়েত ও গ্রামোন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বর্তমানে এইরূপ কোনও পরিকল্পনা রাজ্য সরকারের নেই।

(খ) পশ্চিমবঙ্গ পঞ্চায়েত আইনের ৩(৩) ধারা অনুযায়ী আইনের অন্যান্য ধারার সঙ্গে সাযুজ্য রেখে গ্রাম পঞ্চায়েত এলাকা বিভাজন করা হয়।

(গ) এইরূপ কোনও প্রস্তাব রাজ্য সরকারের বিবেচনায় নেই।

**কাটোয়ার দ্বিতীয় জল প্রকল্পের জন্য হাডকোর সাথে চুক্তি**

**১৮৪।** (অনুমোদিত প্রশ্ন নং ২০৩৭।) **শ্রী রবীন্দ্রনাথ চ্যাটার্জি ঃ** পৌর-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, কাটোয়া পৌরসভার দ্বিতীয় জলপ্রকল্পের জন্য হাডকোর সাথে রাজ্য সরকার কোনও চুক্তিতে আবদ্ধ হয়েছেন;

(খ) সত্যি হলে, উক্ত চুক্তিতে বরাদ্দকৃত অর্থের পরিমাণ কত; এবং

(গ) উক্ত চুক্তির ঋণ কবে নাগাদ মঞ্জুর হবে বলে আশা করা যায়?

**পৌর-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না। তবে জনস্বাস্থ্য কারিগরি দপ্তরকে হাডকোর সঙ্গে বিষয়টি গ্রহণ করার অনুরোধ জানানো হয়েছে।

(খ) এখনই এই প্রশ্ন ওঠে না।

(গ) এখনই এই প্রশ্ন ওঠে না।

**নতুন দমকল কেন্দ্র**

**১৮৫।** (অনুমোদিত প্রশ্ন নং ২১৯৪।) **শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** পৌর-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

নতুন দমকল কেন্দ্র কোথায় কোথায় খোলার পরিকল্পনা আছে?

**পৌর-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** রাজ্যের নিম্নলিখিত স্থানে নতুন দমকল কেন্দ্র খোলার পরিকল্পনা সরকারের আছে।

১। বাগবাজার
২। বেলগাছিয়া
৩। ট্যাংরা
৪। সল্টলেক-১
৫। বৈষ্ণবঘাটা-পাটুলী
৬। ডায়মণ্ড হারবার
৭। বারুইপুর
৮। যাদবপুর
৯। ঘুসুড়ি
১৪। নবদ্বীপ
১৫। শান্তিপুর
১৬। ঝাড়গ্রাম
১৭। কোলাঘাট
১৮। কালনা
১৯। বিষ্ণুপুর
২০। রঘুনাথপুর
২১। চাঁচল
২২। ধূলিয়ান

১০। রামরাজাতলা
১১। উলুবেড়িয়া
১২। পাণ্ডুয়া
১৩। করিমপুর
২৩। কান্তি
২৪। তুফানগঞ্জ
২৫। বিজনবাড়ি
২৬। গঙ্গারামপুর

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** To-day I have received three notices of Adjournment Motion.

The first one is from Shri Samar Mukherjee on the subject of withdrawal of permission by the District Magistrate of Malda in respect of the mass meeting announced by the Harishchandrapur No. I & II Block Congress Committee. The second one is from Shri Pankaj Banerjee on the subject of reported firing and atrocities by police at Lake Town and the third one is from Shri Shobhan Deb Chattopadhyay on the subject of leakout of question papers of Madhyamik Pariksha.

The subject matters of the first two Motions relates to day-to-day administration of the Government. The Members will get ample scope to raise the matters during the discussion on voting of the budget of the concerned department. The Members may also invite attention of the Government through Calling Attention, Mention etc.

I, therefore, withhold my consent to these Motions.

On the subject matter of the third Motion I withheld my consent on a notice of Adjournment Motion on 19-03-97. The M.I.C. of School Education Department also made a statement on 18-03-97 in reply to a Calling Attention notice on the same subject. The third Motion is thus out of order and I do not accept this.

Any one of the Members who have given notices of the first two Motions may read the text of his Motion as amended.

**শ্রী সমর মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য সভা আপাতত তার কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হ'ল মালদা জেলায় হরিশ্চন্দ্রপুর থানায় গত ১৬-৩-৯৭ তারিখে জেলা সমাহর্তার নিকট অনুমতি নিয়ে হরিশ্চন্দ্রপুর ১ নং এবং ২ নং কংগ্রেস কমিটি একটি জনসভার আয়োজন করে, কিন্তু হঠাৎ মাননীয় কৃষি বিপণন মন্ত্রী এখানে জনসভা করবেন বলে কংগ্রেসের জনসভায় হাজার হাজার লোক জমায়েত হলেও জেলা সমাহর্তা কংগ্রেসের

মিটিং করার অনুমতি প্রত্যাহার করে নেন।

## CALLING ATTENTION

**Mr. Speaker :** Today, I have received three notices of calling Attention on the following subjects, namely :–

i) Reported strike by Junior doctors at Medical College and Hospital, Calcutta.–Shri Saugata Roy and Shri Tapas Roy

ii) Alleged assault on some accused tribal persons at village Pahar Bedia in the district Bankura.–Shri Subhas Goswami

iii) Pre-cautionery steps taken by the Council of Higher Secondary Education to stop leakage of Question Papers.
—Shri Nirmal Das

I have selected the notice of Shri Subhas Goswami on the subject of Alleged assault on some accused tribal persons at Village Pahar Bedia in the district Bankura.

The Minister-in-charge may please make a statement today, if possible or give a date.

**Shri Prabodh Chandra Sinha :** Sir, the statement will be made on 1st April, 1997.

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** Now, I call upon the Minister-in-charge of Agriculture (Agricultural Marketing) department to make a statement on the subject of irregularities in distribution of potato-bonds to the Potatogrowers.

(Attention called by Shri Abdul Mannan, Shri Saugata Roy, Shri Gopal Krishna Dey and Shri Robin Mukherjee on the 18th March, 1997.)

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র :**

১) আলু উৎপাদনের পরিমাণের কেবলমাত্র এক-তৃতীয়াংশ হিমঘরে সংস্থানের ব্যবস্থা থাকায় স্বাভাবিকভাবেই আলুচাষীরা নিজ প্রয়োজনমত বন্ড পাচ্ছেন না। অবশ্য এইজন্য আলু পচে যাওয়ার কোন সংবাদ আমার দপ্তরে আসেনি। এ সময়

আলু পচে যাওয়ার কথা নয়। প্রয়োজনমত বন্ড না পাওয়ায় আলুচাষীদের অসুবিধার সরকারও সমভাবে উদ্বিগ্ন। হিমঘরের সংখ্যা বাড়ানোই এর অন্যতম প্রতিকার। এ রাজ্যে যাতে আরও ৩০ (ত্রিশ) শতাংশ সংরক্ষণ ক্ষমতা নতুন হিমঘর তৈরি করে করা যায়, সেজন্য রাজ্য সরকার দ্রুত পদক্ষেপ নেবার চেষ্টা করছে। ইতিমধ্যে লগ্নিকারী ব্যাঙ্কগুলির নিকট ইতিবাচক সাড়া পাওয়া গিয়েছে।

২) সরকারি সিদ্ধান্তমতো জেলাস্তরে যে কমিটি গঠন করা হয়েছে তারা সবদিক বিবেচনা করে ব্লকস্তরে কমিটির মাধ্যমে বন্ড বন্টন করেছেন। চাহিদা অনুযায়ী বন্ড কেউই পাননি। স্বাভাবিকভাবেই চাষীদের ক্ষোভ থাকতেই পারে, সেজন্য আমরা আন্তরিকভাবে দুঃখিত।

৩) বিগত ৩-১-৯৭ তারিখে মহাকরণ-এর রোটান্ডায় একটি সভা করে আলু সংরক্ষণের সরকারি নীতি নির্ধারিত হয়।

ঐ সভায় আলু উৎপাদনকারী জেলার মাননীয় সভাধিপতি, জেলা শাসক, হিমঘর প্রতিনিধি এবং কৃষক সংগঠনের মাননীয় প্রতিনিধিবৃন্দ উপস্থিত ছিলেন। উক্ত সভায় বিস্তারিত আলোচনান্তে নিম্নলিখিত সরকারি সিদ্ধান্তগুলি গৃহীত হয় ঃ-

(১) হিমঘরের মোট ধারণ ক্ষমতার শতকরা ৭৫ ভাগ কৃষকদের জন্য সংরক্ষিত থাকবে।

(২) শতকরা ৫ ভাগ জেলা শাসকগণ অনুমতিসাপেক্ষে বন্টন করবেন।

(৩) শতকরা ২০ভাগ হিমঘর মালিক সকল সংরক্ষণকারীদের মধ্যে বন্টন করবেন। হিমঘরে আলু সংরক্ষণের ব্যাপারে সঙ্কীর্ণ দলবাজি ও আলুবন্ড বিতরণ নিয়ে পঞ্চায়েতের সঙ্কীর্ণতা প্রসঙ্গে চার (৪) জন মাননীয় বিধায়ক আমার সঙ্গে দেখা করে মৌখিকভাবে এ ব্যাপারে বলেন। সুনির্দিষ্ট লিখিত কোনও অভিযোগ আমাকে দেওয়া হয়নি। তবুও আমি তৎক্ষণাৎ জেলাশাসকগণ মহাশয়দের ফ্যাক্স বার্তা পাঠিয়ে সতর্ক দৃষ্টি রাখতে ও প্রয়োজনীয় ব্যবস্থা নিতে অনুরোধ করেছি। পঞ্চায়েতকে এ দায়িত্ব দেওয়া ছাড়া আমাদের নিকট আর অন্য কোনও পরিকাঠামো নেই। গত বছরও এ-ব্যবস্থা চালু ছিল। পঞ্চায়েত অনেক অসুবিধের মধ্যে সরকারি নীতি কার্যকর করার চেষ্টা করেছে।

বন্ড না পাওয়ার জন্য আমার কাছে যাঁরাই আবেদন করেছেন সমস্ত আবেদনপত্র বিশেষ বাহক মারফৎ সংশ্লিষ্ট জেলা শাসকদের কাছে প্রয়োজনীয় ব্যবস্থার জন্য পাঠিয়ে দিয়েছি।

**কালোবাজারে আলুবন্ড বিক্রি সম্পর্কে লিখিত কোন অভিযোগ আমার দপ্তরে নেই।**

আশাতিরিক্ত আলুর উৎপাদন বৃদ্ধি হওয়ার ফলে যে সমস্যার উদ্ভব হয়েছে তার জন্য আমরা সকলেই সমভাবে উদ্বিগ্ন। এই সমস্যা সমাধানে মাননীয় সকল সদস্যদের আন্তরিক. সহযোগিতা প্রার্থনা করছি।

**শ্রী সৌগত রায় :** মিঃ স্পিকার স্যার, মাননীয় মন্ত্রীর বিবৃতি খুব মন দিয়ে শুনেছি। মাননীয় মন্ত্রিসভার প্রবীণ সদস্য এবং আমি মনে করি না মন্ত্রী যে বিবৃতি দিয়েছেন সেটা সঠিক। উনি বলেছেন আলুর বন্ড বিলি নিয়ে কোনও রকম অভিযোগ তার দপ্তরে নেই। আমি অন্তত দুইদিন মন্ত্রীর দপ্তরে গিয়ে মন্ত্রীর সঙ্গে দেখা করি এবং অভিযোগ করে এসেছি যে আপনাদের বিভিন্ন জায়গায় পঞ্চায়েত আলুর বন্ড বিলির ব্যাপারে দলবাজি করছেন। আপনি ব্যবস্থা নিন, আপনি বলেছেন, আমি বাইরে চলে যাচ্ছি, বেনারসে আলু বিক্রির ব্যাপারে। আপনি জেলা ম্যাজিস্ট্রেটকে চিঠি লিখে পাঠান। আমি হাওড়া, হুগলি, বাঁকুড়ার জেলা ম্যাজিস্ট্রেটকে চিঠি লিখে পাঠিয়েছি। এটা মন্ত্রীর কোনও দোষ নয়। বামফ্রন্ট সরকারের আমলে ২০ বছরে কোল্ড স্টোরেজের ক্যাপাসিটি বাড়ানো হয়নি। আমি মন্ত্রীকে জিজ্ঞাসা করতে চাই, ক, খ, করে প্রশ্ন করছি। ক) আপনি আপনার বাজেট বক্তৃতাতে বলেছেন, গ্রোয়ারস কার্ড চাষীদেরকে দেওয়া হবে, এই কথা ঘোষণা করা সত্ত্বেও চাষীরা গ্রোয়ার্স কার্ড পেল না কেন? যারফলে যারা চাষী নন তারা পঞ্চায়েতের মাধ্যমে বন্ড পেল। খ) বন্ড পাওয়ার ব্যপারে কোন দুর্নীতি হয়েছে কিনা, তার জন্য মনিটরিং করেছেন। হুগলি বর্ধমান জেলায় প্রতিদিন কোল্ড স্টোরেজের সামনে বন্ড নিয়ে গণ্ডগোল হচ্ছে, পঞ্চায়েত বন্ড নিয়ে যে দুর্নীতি করছে, এই ব্যাপারে কোনও তদন্ত করবেন কি না? আমি জানি মন্ত্রীর বিশেষ কিছু করার নেই, পঞ্চায়েতগুলি সবই হচ্ছে সি. পি. এম.-এর, মন্ত্রী হচ্ছে ফরোয়ার্ড ব্লকের। যারা চাষ করল না তারা বন্ড পেল, আর যারা চাষ করল তারা বন্ড পেল না, এতো অবিচার, এটা বন্ধ হবে কিনা জানাবেন কি?

**মিঃ স্পিকার :** শুধু নির্দিষ্ট প্রশ্নের উত্তরই দেবেন।

[12-10 – 12-20 p.m.]

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এটা অস্বীকার করি না। কিন্তু আমি বলেছি আমাকে যে যা বলেছেন মৌখিকভাবে বলেছেন, লিখিতভাবে আমাকে কেউ কিছু দেয়নি। কোন লোক নয়, কোন চাষী নয়। এইরকম কোন কমপ্লেন আমি পাইনি। জেলা ম্যাজিস্ট্রেটরা স্ক্রুটিনি করেছেন। প্রত্যেকের দরখাস্ত জেলায় জেলায় পাঠিয়ে দেওয়া হয়েছে। দুই মনিটরিং কমিটি করা হয়েছে। হুগলি জেলার মনিটরিং কমিটি সবচেয়ে ভাল কাজ করেছে।

**শ্রী আব্দুল মান্নান :** মাননীয় মন্ত্রী মহাশয়, জানালেন যে, আলুর যা প্রোডাকশন

হয়েছে তার ওয়ান থার্ড কোল্ড স্টোরেজে রাখার ক্যাপাসিটি আছে। সেই ওয়ান থার্ড আলু কি প্রকৃত চাষীরা রাখতে পেরেছে? আপনি নিজে কত বন্ড দেওয়ার জন্য জেলা ম্যাজিস্ট্রেটকে চিঠি দিয়েছেন এবং সুপারিশ করেছেন। আপনি কত বন্ডের জন্য সুপারিশ করেছেন? সেই চাষীর সংখ্যা কত আর তার পরিমাণ কত?

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** আমি ব্যক্তিগতভাবে কোনও চাষীকে দিইনি। কোনও দরখাস্ত দেওয়ার জন্য, কোনও লোককে আলু দেওয়ার জন্য নির্দেশ পাঠাইনি। সমস্ত দরখাস্ত এবং তালিকা আমি জেলা ম্যাটিস্ট্রেটের বিবেচনার জন্য পাঠিয়ে দিয়েছি। আমি কোনওখানে, কোনও লোককে বলিনি। খবরের কাগজে যা বেরিয়েছে—৩১শো ব্যাগ সেটা সম্পূর্ণ মিথ্যা এবং অসত্য। আমার রেকমেন্ডেশনে কেউ কোনও আলু পায়নি, আমি জেলা ম্যাজিস্ট্রেটকে পাঠিয়ে দিয়েছি।

**শ্রী আব্দুল মান্নান ঃ** আমরা জেনেছি যে টোটাল প্রোডাকশনের ওয়ান থার্ড আলু রাখার ক্যাপাসিটি কোল্ড স্টোরেজগুলোর আছে। আর জানতে চাইছি প্রকৃত চাষীদের বঞ্চিত করে, ব্যবসায়ীদের আলু কোল্ড স্টোরেজে রাখা হয়েছে কিনা? যদি হয়ে থাকে কী ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** আমার কাছে লিখিত কোনও কিছু, এইরকমভাবে কেউ দেয়নি। আমাকে লিখিতভাবে দিন। আমি এনকোয়ারী করে দেখব। আমার কাছে লিখিতভাবে কেউ কিছু দেয়নি।

## STATEMENT OF CALLING ATTENTION

**Mr. Speaker :** Now the Minister-in-charge of Home (Police) Department will make a statement on the subject of Killed of 5 persons by the villagers of Ruppur and Ranaghat P.S. (Attention called by Shri Abdul Mannan, Shri Tapan Hores, Shri Nirmal Das and Shri Sukumar Das).

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, গত ১৯শে মার্চ, ১৯৯৭-এ নদীয়া জেলার অন্তর্গত রানাঘাট থানার রূপপুর গ্রামে গ্রামবাসীগণ কর্তৃক ৫ (পাঁচ) জন ব্যক্তির হত্যার পরিপ্রেক্ষিতে শ্রী আব্দুল মান্নান, শ্রী তপন হোড়, শ্রী নির্মল দাস এবং শ্রী সুকুমার দাস-এর দৃষ্টি আকর্ষণী নোটিশের উত্তরে আমি বক্তব্য রাখছি ঃ-

গত ১৯শে মার্চ, ১৯৯৭ তারিখে সকাল প্রায় দশটার সময় ছয়জন দুষ্কৃতি রানাঘাট থানার রূপপুর গ্রামের জনৈক শ্রী নিমাই রায়ের (পিতা স্বর্গত মন্মথ রায়) বাড়িতে প্রবেশ করে তাঁর গায়ে বোমা ছোঁড়ে। ফলে শ্রী নিমাই রায় আহত হন। বোমা বিস্ফোরণের শব্দ শুনে স্থানীয় গ্রামবাসীরা সেখানে জড়ো হয় এবং দুষ্কৃতকারীদের ঘিরে ফেলে। দুষ্কৃতকারীরা

পালিয়ে যাওয়ার জন্য গ্রামবাসীদের প্রতি ৩/৪টি বোমা ছোঁড়ে। কিন্তু ততক্ষণে তাদের যা বোমা ছিল শেষ হয়ে যায়। গ্রামবাসীরা তারপর দুষ্কৃতিদের তাড়া করে এবং তাদের পাঁচজনকে ধরে ফেলে। উত্তেজিত ১৫০-২০০ গ্রামবাসী ঐ পাঁচজন দুষ্কৃতিকে মারাত্মকভাবে প্রহার করতে শুরু করে, যার ফলে তৎক্ষণাৎ তাদের মৃত্যু হয়। মৃত ব্যক্তিদের সনাক্ত করে জানা যায়, তারা হল ঃ রানাঘাট থানার (১) মুড়াগাছা গ্রামের রবি বিশ্বাস, (২) কারাবাড়ি গ্রামের গোবিন্দ, (৩) রূপপুর গ্রামের কানাই মণ্ডল, (৪) কারাবাড়ি গ্রামের বরুণ এবং (৫) শিরিষনগর গ্রামের রবি কোলে।

জানা গেছে মৃত পাঁচজনই কুখ্যাত ব্যক্তি। চাঁদা আদায়ের নামে তারা জোরজুলুম করে গ্রামবাসীদের কাছ থেকে টাকা-পয়সা আদায় করত এবং তাদের নানাভাবে লাঞ্ছিত করত।

আরও জানা গেছে ঐ ঘটনার দু'দিন আগে মৃত ব্যক্তিদের অন্যতম রবি বিশ্বাস ও আক্রান্ত শ্রী নিমাই রায়ের মধ্যে প্রচণ্ড বচসা হয়। বচসার উপলক্ষ্য ঃ রূপপুর গ্রামেরই জনৈকা অল্পবয়স্কা বিধবা শ্রীমতী মমতা বিশ্বাসের সঙ্গে শ্রী নিমাই রায়ের সম্পর্ক নিয়ে।

মৃত রবি বিশ্বাস শ্রী নিমাই রায়কে ঐ বিধবা মহিলার সঙ্গে মেলামেশা করতে নিষেধ করে। অন্যথায় এর পরিণতি মারাত্মক হবে বলে শ্রী নিমাই রায়কে শাসিয়ে যায়।

গ্রামবাসীরা মৃত ঐ ব্যক্তিদের উপর আগে থেকেই জোর করে টাকা-পয়সা আদায় করা ও তজ্জনিত লাঞ্ছনা ভোগের জন্য খুবই বিরক্ত ছিল। তার সঙ্গে যোগ হয় শ্রী নিমাই রায়ের উপর আক্রমণ এবং দুষ্কৃতিদের পেছনে তাড়া করা গ্রামবাসীদের উপর বোমা নিক্ষেপ। এর ফলে অত্যন্ত রুষ্ঠ গ্রামবাসীরা দুষ্কৃতকারীদের পিছু ধাওয়া করে সমবেতভাবে তাদের প্রহার করে মৃত্যু ঘটায়।

এই ঘটনায় কোনও রাজনীতির সম্পর্ক নেই বলেও জানা গেছে।

এই ঘটনায় পুলিশ দু'টি মামলা রুজু করেছে ঃ (১) রানাঘাট থানার কেস নং ৬১/৯৭, তারিখ ১৯শে মার্চ, '৯৭; ভারতীয় দণ্ডবিধির ৩২৬/৩০৭/৩৪ ধারায়; এবং (২) রানাঘাট থানার কেস নং ৬২/৯৭, তারিখ ১৯-৩-৯৭, ভারতীয় দণ্ডবিধির ১৪৭/৩০৪ ধারায়।

পুলিশ অভিযান চালিয়ে ঘটনার দিনই ৪৪ জন পুরুষ গ্রামবাসীকে গ্রেপ্তার করে (রানাঘাট থানার কেস নং ৬২/৯৭, তারিখ ১৯-৩-৯৭; ভারতীয় দণ্ডবিধির ১৪৭/৩০৪ ধারায়)। তারা সবাই রূপপুর গ্রামের বাসিন্দা।

ধৃত আসামীদের জামিন না মঞ্জুর হয়। তাদের সকলকেই বিচারবিভাগীয় হেফাজতে রাখার আদেশ হয়েছিল। অবশ্য ২৫-৩-৯৭ তারিখে সকলেই আদালতের আদেশে জামিন পেয়েছে।

জেলার উচ্চপদস্থ পুলিশ অফিসাররা ঘটনাস্থলে গিয়ে সরেজমিন তদন্ত ও মামলার দেখাশোনা করেছেন।

রূপপুর গ্রামে একটি পুলিশ ক্যাম্পও বসানো হয়েছে। পরিস্থিতির উপর কড়া নজর রাখা হচ্ছে।

**শ্রী আব্দুল মান্নান :** এদের যে বুলেট ইনজিওর ছিল—তাতে দেখা যাচ্ছে যে, আর্মস বাইরে থেকে এসেছে। আমরা একটা খবর পেয়েছি এবং মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি জানেন যে, এই ব্যাপারে দৃষ্টি আকর্ষণ করা হয়েছে যে, ওই এলাকার সমাজবিরোধীদের কাছে অত্যাধুনিক আর্মস রয়েছে। এমনকি তারা পুলিশের মোকাবিলা করতে পারে। এই আর্মস রেড করে সেগুলি কালেকশন করার কথা আপনারা ভাবছেন কি? এই যে ঘটনা ঘটেছে—এটা প্রকাশ্য দিবালোকে ঘটেছে। প্রকাশ্যে খুন করা হল। ডেসপারেটিলি করা হল। কয়েক ঘন্টা সেখানে কোনও পুলিশ প্রশাসন ছিল না। আমি জানতে চাচ্ছি যে—ওই এলাকার বিভিন্ন সমাজবিরোধীদের কাছে যে আর্মস রয়েছে, সেগুলি উদ্ধারের ব্যাপারে পুলিশ কোনও ব্যবস্থা নেবেন কিনা জানাবেন।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** এই ঘটনার মধ্যে খুব উন্নত আর্মস ব্যবহার করা হয়েছে কিনা এটা বোঝা যাচ্ছে না। কারণ দুষ্কৃতকারীরা গ্রামে যে বোমা মেরেছে, সেগুলি সাধারণ বোমা।

[12-20 – 12-30 p.m.]

কিন্তু গ্রামবাসীরা অস্ত্র ব্যবহার করেননি। শুধু পিটিয়ে মেরেছেন। এটা ঠিকই যে যারা এই ধরনের অত্যাচার করেছেন তাদের হাতে নিশ্চয়ই অস্ত্র আছে। যেখানে এই ঘটনা ঘটেছে সেখানে টহল দেওয়া হচ্ছে, সিনিয়র অফিসাররা সেখানে গেছেন। সেখান থেকে আর্মস বার করার চেষ্টা করা হচ্ছে। পরে বিস্তৃত রিপোর্ট আসবে। তাদের হাতে সর্বসাকুল্যে ৫টি বোমা ছিল। একটা তারা নিমাই রায়ের উপর নিক্ষেপ করে, আর বাকি ৩-৪টি তারা গ্রামবাসীদের ছোঁড়ে। তবে আর কোন আর্মস ছিল কিনা সেই রিপোর্ট নেই।

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** Now the Minister-in-charge of Irrigation and Waterways Department will make a statement on the subject of deplorable condition of Canal East Road under Manicktala Assembly Constituency, Calcutta.

(Attention called by Shri Paresh Paul on the 21st March, 1997)

**শ্রী গনেশচন্দ্র মণ্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গজনবী সেতু থেকে মানিকতলা সেতু পর্যন্ত ক্যানেল ইস্ট রোডের অংশটি মানিকতলা বিধানসভা কেন্দ্রের এলাকাভুক্ত। এই অংশটির মোট দৈর্ঘ্য ১.৮০ কিলোমিটার। এই অংশ ক্যানেল ইস্ট রোডের গড় প্রস্থ ১০ মিটার। রাস্তাটি সার্কুলার ক্যানেলের পূর্বদিকের পাড় বরাবর। বহু বছর আগে ক্যানেলের পরিদর্শন পথ হিসাবে সেচ দপ্তর এই রাস্তাটি তৈরি করেছিলেন। কলকাতার এবং তৎসংলগ্ন এলাকা অতিদ্রুত উন্নয়নের সঙ্গে তাল মিলিয়ে এবং বিশেষ করে বি.টি. রোড এবং বেলগাছিয়া রোড হওয়ার পর থেকে এই রাস্তাটির একদিকে জমজমাট ব্যবস্থা কেন্দ্র গড়ে উঠেছে। এর ফলে যাবতীয় ভারী যানবাহন এখন এই রাস্তার উপর দিয়ে চলে। রাস্তাটি কিন্তু এই রকম ভারী যানবাহন বহন করার মতো প্রয়োজনীয় ভীত নাই। ফলে রাস্তা ক্রমাগত খারাপ হয়ে যাচ্ছে। বিভাগীয় সামগ্রিক আর্থিক সীমাবদ্ধতার কারণে এবং বিশেষভাবে রক্ষণাবেক্ষণের কাজে বরাদ্দের অপ্রতুলতার জন্য যথোপযুক্ত মেরামতি করা কখনও সম্ভব হয় না।

গত বছরে (১৯৯৬ সালে) রাস্তাটির ব্যাপক ক্ষয়ক্ষতি হয়ে প্রায় ব্যবহারের অনুপযুক্ত হয়ে পড়ে। ভারী যানবাহনের ভারে রাস্তায় প্রচুর পরিমাণে গর্ত, ফাটল ইত্যাদি দেখা দেয়। তাৎক্ষণিক ব্যবস্থা হিসাবে সেপ্টেম্বর-অক্টোবর ১৯৯৬তে জরুরি ভিত্তিতে প্রায় ১ লক্ষ টাকা ব্যয় করে রাস্তাটিকে কোনওমতে গর্ত বুজিয়ে আবার ব্যবহার যোগ্য করে তোলা হয়। অর্থের সংস্থান করা সমস্যা ছাড়াও মেরামতির কাজ করতে গিয়ে বুঝা যায় যে রাস্তাটি উপযুক্ত ভীত না দিতে পারলে এই ধরনের জোড়াতালি মেরামতি কোনও সুরাহা হবে না। এই পরিপ্রেক্ষিতে ন্যূনতম মেরামতির কাজ করে, অর্থাৎ যেটুকু মেরামতি না করলে নয়, মেরামতির কাজ বন্ধ করা হয়।

অতি সম্প্রতি রাস্তাটির পুনর্গঠন এবং উন্নতি সাধনের লক্ষ্যে একটি প্রকল্প তৈরি করা হয়েছে। প্রকল্পটির প্রস্তাবিত ব্যয় ৫৪.৫৪ লক্ষ টাকা। এই প্রকল্পে গজনবী সেতু থেকে মানিকতলা সেতু পর্যন্ত, অর্থাৎ মানিকতলা বিধানসভা কেন্দ্রের এলাকাভুক্ত ক্যানেল ইস্ট রোডের সম্পূর্ণ অংশটির পুনর্গঠন ও উন্নতিসাধনের প্রস্তাব আছে। বর্তমানে ঐ প্রকল্পটি বিভাগীয় প্রশাসনিক অনুমোদনের অপেক্ষায়। আশা করা যায় যে আগামী আর্থিক বছরে (১৯৯৭-৯৮) আসন্ন বর্ষার পরবর্তী কাজের মরশুমে রাস্তা পুনর্গঠনের কাজটি হাতে নেওয়া সম্ভব হবে।

একথা অনস্বীকার্য যে রাস্তাটিকে আগামী বর্ষায় টিকিয়ে রাখতে গেলে বর্ষার আগেই আবার কিছু মেরামতির কাজ করা প্রয়োজন। আমার দপ্তর এই প্রয়োজন সম্পর্কে সম্পূর্ণ ওয়াকিবহাল আছে এবং বিভাগীয় আধিকারিকরা এ বিষয়ে প্রয়োজনীয় উদ্যোগ নিচ্ছেন। সেপ্টেম্বর-অক্টোবর ১৯৯৬-এর মতো কিছু জরুরি ভিত্তিক মেরামতির কাজ বর্ষার আগেই রাস্তাটিতে করা হবে।

## STATEMENT UNDER RULE-346

**Mr. Speaker :** Now, the Minister-in-charge of the Judicial Department, Shri Nishith Adhikary will make a statement.

**শ্রী নিশীথ অধিকারী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই যাবজ্জীবন কারাদণ্ডে দণ্ডিত ব্যক্তিদের মুক্তির ব্যাপারে মাননীয় সদস্য সৌগত রায়ের প্রশ্নের পরে আমি মনে করি সংশ্লিষ্ট আইন এবং এই ব্যাপারে অনুসৃত যে নীতি রাজ্য সরকার নিয়েছে, তা তাদের অবগত করার দরকার আছে। এই ব্যাপারে আইন হচ্ছে, যাবজ্জীবন মানে আজীবন, সেখানে ১৪ বছর বা ২০ বছর নয়। সুপ্রীম কোর্টের যে রুলিং, সেই হিসাবেই অবহিত করছি। যাবজ্জীবন মানেই আজীবন। কিন্তু ভারতীয় ফৌজদারির ৪৩২ ধারা অনুযায়ী রাজ্য সরকারের ক্ষমতা আছে, টার্ম শেষ হয়ে যাবার আগেই মুক্তি দেওয়া যেতে পারে। আবার এক্ষেত্রে ৪৩৩ (ক) ধারা অনুযায়ী, কোনও অবস্থাতেই, যারা মৃত্যুদণ্ডে দণ্ডিত হতে পারতেন, অথচ যাবজ্জীবন কারাদণ্ড দেওয়া হয়েছে, এদের ক্ষেত্রে ১৪ বছরের আগে রাজ্য সরকার কোনও বিবেচনাই করতে পারেন না। আইনের এই অবস্থা অনুযায়ী বর্তমানে বা আগেও যা হয়েছে, যে নীতি অনুসৃত হয়েছে, তা হ'ল এই যে, এই রকমের বন্দিদের ক্ষেত্রে, ১৪ বছর যাদের শেষ হয়েছে, তাদের জেল রিপোর্ট, পুলিশ রিপোর্ট, অ্যাডমিনিস্ট্রেশন রিপোর্ট এবং মেডিক্যাল রিপোর্ট, এইগুলো দেখে রাজ্য সরকার একজন ডেপুটি সেক্রেটারি, একজন জুডিসিয়াল অফিসার, তারপর একজন স্পেশ্যাল অফিসার, তারপর একজন ডিস্ট্রিক্ট জাজ র‍্যাঙ্কের অফিসার, তারপর একজন সেক্রেটারি ও একজন জুডিশিয়াল অফিসার—এরা দেখার পর মন্ত্রী দেখেন এবং মুক্তির ব্যাপারে শেষ রেকমেন্ডেশন করেন মুখ্যমন্ত্রী।

আমরা যে নীতি নিয়েছি, সেটা হচ্ছে এই—যে চারটে রিপোর্ট-এর কথা বললাম, সেই থেকে যদি দেখা যায়, এটা কোনও ব্যক্তি-বিরুদ্ধ সংক্রান্ত নয়, এদের মুক্তি দিলে সমস্ত সমাজ এটলার্জ অ্যাফেক্টেড হতে পারে, তাহলে আমরা মুক্তি দিই না। অনেক ক্ষেত্রে তার বয়স, মেডিক্যাল রিপোর্ট, জেল কন্ডাক্ট এবং পুলিশের রিপোর্ট—সেটা কোনও ও.সি.-র রিপোর্ট নয়, জেলার অথরিটি যে পুলিশ, তার রিপোর্ট, এসব নিয়ে কাজ করা হয়। মাননীয় সৌগতবাবু আমাদের যে পাঁচটি দৃষ্টান্তের কথা জানিয়েছেন, তার চারটিই হচ্ছে ৯০ সালের আগে। সেইগুলো আমরা খতিয়ে দেখেছি, তার প্রতিটিই কোনও না কোনও ইন্ডিভিজুয়াল ডিসপিউট, তার কোনও পাবলিক এফেক্ট নেই। একজনের ক্ষেত্রে পতিতাকে খুন করা, একজনের ক্ষেত্রে বাড়িওয়ালা-ভাড়াটে ঝগড়া। যে পাঁচজনের নাম উনি বলেছেন, তার মধ্যে একজনের ক্ষেত্রে পুলিশ বলেছে একে ধরে রাখার দরকার নেই, এতে কোনও অ্যাডভার্স এফেক্ট হবে না।

**শ্রী সৌগত রায় :** বাকিগুলোতে পুলিশ কি বলেছে, যেগুলো ছেড়ে দিয়েছে?

**শ্রী নিশীথ অধিকারী :** বাকিগুলোর ক্ষেত্রে, যাদের আটকে রেখেছি, এমনও হয়েছে,

১৪ বছর পরেও তাদের আবেদন করা হয়নি। যেগুলো ছেড়ে দিয়েছে, সেই সম্বন্ধে যা পুলিশ রিপোর্ট পাওয়া গেছে, সেটা এক্সামিন করে আমাদের অফিসার, আমি এবং মাননীয় মুখ্যমন্ত্রী দেখেছি তা ইন্ডিভিজুয়াল ক্রাইম, এটাতে কোনও সোসাইটি অ্যাট লার্জ অ্যাফেক্ট হচ্ছে না।

[12-30 – 12-40 p.m.]

যে ৫ জনকে ছাড়া হয়েছে তার ৪টাতে আমি ছিলাম না। আমি যেটার সময় ছিলাম তার নাম টনি অ্যান্টনি।

**শ্রী সৌগত রায় :** টনি বলে একজনকে আপনি ছেড়েছেন?

**শ্রী নিশীথ অধিকারী :** হ্যাঁ। অ্যান্টনিকে ছাড়া হয়েছে ২০ বছর পেরিয়ে গিয়েছিল বলে। এবং দ্বিতীয় কথা হচ্ছে, ঘটনার ক্ষত্রে পাবলিক অ্যাট লার্জ অ্যাফেক্টেড নয়। এটা বিবেচনা করেই ছাড়া হয়েছে। এটাতে একজন ইন্ডিভিজুয়ালের সঙ্গে ডিসপ্যুটের ব্যাপার হয়েছিল এবং রাস্তার মুখে ঝগড়াতে খুন হয়েছিল।

(গোলমাল)

আপনারা কাদের ছাড়তে বলছেন?

**শ্রী সৌগত রায় :** এদের আপনারা ছেড়ে দিচ্ছেন। কিন্তু দেখা যাচ্ছে, আজকে কয়েদিরা জেলে অনশন করছে। আপনারা কাউকে ছাড়ছেন, কাউকে ছাড়ছেন না। এ ব্যাপারে আপনাদের একটা নীতি থাকবে তো? আমরা সেটাই জানতে চাইছি? টনিকে আপনারা ছাড়লেন কেন?

(গোলমাল)

**(এই সময় মাননীয় বিধায়ক কিছু কাগজ উঁচু করে দেখাতে থাকেন এবং কিছু বলতে বলতে উক্ত কাগজপত্র মাননীয় স্পিকারের টেবিলে জমা দেন।)**

**শ্রী নিশীথ অধিকারী :** যে নামগুলো বলেছি আবার বলে দিচ্ছি। ঐ ৫ জনের একজন হচ্ছে, ভূপেন্দ্রনাথ রায়চৌধুরি। তাঁকে ছাড়া হয়েছে বাড়িওয়ালার সঙ্গে ভাড়াটিয়ার ঝগড়াটা সোস্যাইটি অ্যাট লার্জ, এতে অ্যাফেক্টেড নয় বলে।

দ্বিতীয় হচ্ছে, নিখিল মজুমদার। তিনি একজন পতিতাকে পতিতা পল্লীতে গিয়ে খুন করেন। ১৪ বছর পরে তাকে ছাড়া হয়েছে। তার ২০ বছরের জেলের কন্ডাক্ট রুলস দেখে আপনারাও খুশি হবেন। সেখানে তিনি লেখাপড়া করে এম.এ. পাশ করেছেন, জীবনটাকে চেঞ্জ করে ফেলেছেন।

(গোলমাল)

(ভয়েস : কিন্তু পুলিশ তো এর বিরুদ্ধে রিপোর্ট দিয়েছে।)

(গোলমাল)

মিঃ স্পিকার : আপনার স্টেটমেন্ট পড়া হয়ে গেলে বসুন।

Now, these are very emotional and sentimental issues. There are regarding the release of convicted persons committed very serious crime. It is always a very responsible matter attached to the State affairs, and the State has already considered all aspects before releasing a criminal. I have always taken the view that every criminal who is convicted and sent to the prison has committed some crime. Now we the human beings forget the family of the person who has murdered. We don't take them into consideration.

We do not even think about it. But we all become concerned about the man who has committed the murder. It is very strange. There is another side of the story also. That there was a man–or there was a child or there was a parent who has been killed. He might have been the only bread earned being the only source of income. The widow may be there, his child may be there but we do not go into aspects of that side. We all become concerned about the person who has committed the crime. We should be concerned socially also. Crimes may be committed on the heat of the moment, passion, enticement, huge misled youth, political crime due to political reasons having no personal interest. Taking all aspects every case has to be viewed on its our individual merits and the Government has to take a decision. Now on the basis of that—decisions have to be made. Sometimes decisions appear to be fair, sometimes it appear to be unfair but the administration has to run. What the government should really do is that there should be rectification of the criminal or the person who has committed the crime. He may commit certain crime at the heat of the moment or passion. But there has to be rectification. Detention of a person is not only relevant. It is rectification that is relevant. He may be detained for one year but if he is rectified, if he is brought back to the society, to the good human beings it is good. But if he is not rectified even after fifty years what is the use then. Now in our country the attitude has been only to detain not to rectify. That aspect has to be gone into and

the government should really go into the question of rectification of criminal and not only detention. That is the main issue. It should not be taken up by the society at large. That is the thing.

(Some of the opposition members rose to speak.) No more debate on this.

## PRESENTATION OF REPORT

### Presentation of the 35th, 36th, 37th and 38th Reports of the Committee on Public Undertakings 1996-97, West Bengal Legislative Assembly

**Shri Ranjit Kundu :** Sir, I beg to present the Thirty-fifth Report of the Committee on Public Undertakings, West Bengal Legislative Assembly on the West Bengal State Electricity Board of Power Department of the Government of West Bengal in accordance with the Reports of the Comptroller and Auditor General of India (Commercial) for the years 1986-87 to 1991-92.

Sir, I beg to present the Thirty-sixth Report of the committee on Public undertakings, West Bengal Legislative Assembly on the Durgapur Chemicals Ltd. of Public Undertakings Department, Government of West Bengal in accordance with the Reports of the Comptroller and Auditor General of India (Commercial) for the year ended 31st March, 1989 and 1991-92.

Sir, I beg to present the Thirty-seventh Report of the Committee on Public Undertakings, West Bengal Legislative Assembly on the Durgapur Projects Ltd. of Power Department, Government of West Bengal in accordance with the Reports of the Comptroller and Auditor General of India (Commercial) for the years 1988-89 (No. 5 of 1989), 1989-90 (No. 2 of 1990) and 1992-93 (No. 1 of 1993), and

Sir, I beg to present the Thirty-eighth Report of the Committee on Public Undertakings, West Bengal Legislative Assembly on the Essential Commodities Supply Corporation Ltd. of Food & Supplies Department, Government of West Bengal in accordance with the Reports of the Comptroller and Auditor General of India (Commercial) for the years 1987-88 (No. 4 of 1989), 1988-89 (No. 3) and 1989-90 (No. 2 of 1990).

## MENTION CASES

**শ্রী তাপস রায় :** মিঃ স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় পুলিশমন্ত্রী এবং স্বাস্থ্যমন্ত্রী, এই উভয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং তাঁদের বিবৃতি দাবি করছি এবং আশা করছি সুযোগমতো তাঁরা দেবেন। আপনি জানেন স্যার, মেডিক্যাল কলেজের এম.ডি. স্টুডেন্ট অমৃতা দত্তের উপর আঘাত আসে এবং তার পরিপ্রেক্ষিতে পরিস্থিতি খুব দুঃখ এবং দুর্ভাগ্যজনক। এমনিতেই মেডিক্যাল কলেজে সেখানে চিকিৎসা হয় না বা বেড পাওয়া যায় না। এই পরিস্থিতিতে আজকে সেখানে পাঁচদিন ধরে রোগী ভর্তি হতে পারছে না, ফিরিয়ে দেওয়া হচ্ছে এবং যে রোগীরা ভর্তি হয়েছে তাদের চিকিৎসা হচ্ছে না।

[12-40 - 12-50 p.m.]

এ ব্যাপারে আজকের দিন পর্যন্ত কোনও ভূমিকা স্বাস্থ্যমন্ত্রীর বা স্বাস্থ্য দপ্তরের দেখা যাচ্ছে না। এই ঘটনা, নতুন কিছু নয়—অমৃতা দত্তর ঘটনা। এই ধরনের ঘটনা শুধু মেডিক্যাল কলেজেই নয়—পশ্চিমবাংলার সবক'টা মেডিক্যাল কলেজ এবং হাসপাতালে এই ধরনের কঘটনা চলছে, অরাজক অবস্থা চলছে। সবক'টা হাসপাতাল সমাজবিরোধীদের আখড়ায় পরিণত হয়েছে। আমি তাই আপনার মাধ্যমে অনুরোধ করছি, বন্ধ মেডিক্যাল কলেজ খোলার ব্যাপারে স্বাস্থ্যমন্ত্রী এবং পুলিশমন্ত্রী পদক্ষেপ নিন। আজ পর্যন্ত তাঁরা কোনও ব্যবস্থা নেননি। আমি আরও অনুরোধ করছি, যে সমস্ত হাসপাতালগুলি সমাজবিরোধীদের আড্ডাখানায় পরিণত হয়েছে পুলিশমন্ত্রী এবং স্বাস্থ্যমন্ত্রী সেসমস্ত হাসপাতালগুলিকে সমাজবিরোধীদের কবল মুক্ত করার জন্য যথাযথ ব্যবস্থা গ্রহণ করুন।

**(প্রচণ্ড গোলমাল)**

**শ্রী সমর হাজরা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি জনস্বাস্থ্য কারিগরি দপ্তরের এবং পঞ্চায়েত দপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমি খোঁজ নিয়ে দেখেছি বর্ধমান জেলার প্রায় সর্বত্র, বিশেষ করে জামালপুর বিধানসভা কেন্দ্রে পানীয় জলের প্রচণ্ড সঙ্কট দেখা দিয়েছে। পঞ্চায়েতের নলকূপগুলি দিয়ে জল উঠছে না। তফসিলি এবং আদিবাসী সম্প্রদায়ের মজা পুকুরের জল পান করে জলঘটিত রোগে আক্রান্ত হচ্ছে। সুতরাং অবিলম্বে জরুরি ভিত্তিতে পঞ্চায়েতের অধীন নলকূপগুলি মেরামত করে পানীয় জল সরবরাহের ব্যবস্থা করা হোক। আমি বিষয়টির প্রতি আর একবার মাননীয় পঞ্চায়েত মন্ত্রী এবং জনস্বাস্থ্য কারিগরি দপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী তাপস ব্যানার্জি :** স্যার, আমি একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ ঘটনার প্রতি প্রাথমিক ও মাধ্যমিক শিক্ষা দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। স্যার, আপনি জানেন আজকে উচ্চ-মাধ্যমিক পরীক্ষা শুরু হচ্ছে। এখানে মাননীয় মন্ত্রী উপস্থিত আছেন। 'ধাদকা নারায়ণচন্দ্র লাহিড়ী বিদ্যালয়'-এর ৯০ জন ছাত্রছাত্রীকে ঐচ্ছিক বিষয়ের

পরীক্ষা থেকে বঞ্চিত করা হচ্ছে। গত এক বছর ধরে তাদের গভর্নমেন্ট অর্গানাইজেশন 'ওয়েব্‌ল' কোম্পানি থেকে কম্পিউটার সাইন্স ট্রেনিং দেওয়া হয়েছে। তারপর তাদের যখন অ্যাডমিট কার্ড এবং রেজিস্ট্রেশন নং-এর জন্য ফর্ম ফিল-আপ করতে বলা হ'ল তখন তাদের বলা হয় না, 'তোমাদের অ্যাডিশনাল সাবজেক্টে পরীক্ষা দিতে হবে না।' কিন্তু এখন তাদের বলা হচ্ছে, 'তোমাদের অ্যাডিশনাল সাবজেক্ট (কম্পিউটার সাইন্স) পরীক্ষা দিতে দেওয়া হবে না।' অথচ ৯০টি প্রশ্নপত্র আসানসোল ট্রেজারিতে চলে এসেছে। তাদের অ্যাডমিট কার্ড ডি. আই. কেটেকুটে ঠিক করে দিতে বাধ্য হয়েছেন। তাদের মধ্যে একজন ছাত্রী, রুনা ঘোষ মাধ্যমিকে ৭ম হয়েছিল। ঐ ৯০ জন ছাত্রছাত্রী যদি পরীক্ষা দিতে না পারে তাহলে আসানসোলে আগুন জ্বলবে।

(প্রচণ্ড গোলমাল)

**শ্রী ব্রহ্মময় নন্দ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় উচ্চ শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমার ৩৬০ নং নরঘাট বিধানসভা এলাকায় কোনও কলেজ নেই। আমার বিধানসভা কেন্দ্রটি দুটি ব্লক নিয়ে গঠিত। একটা নন্দীগ্রাম ১ নং ব্লক, অপরটা হল নন্দকুমার ব্লক। এই বিধানসভা কেন্দ্রের মধ্যে দুটি থানা, একটা চণ্ডীতলা থানা, আর একটা নন্দকুমার থানা। এই বিশাল এলাকার মধ্যে কোনও কলেজ না থাকায় উচ্চ শিক্ষালাভে ইচ্ছুক ছাত্রছাত্রীরা উচ্চ শিক্ষালাভ থেকে বঞ্চিত হচ্ছে। তাই আপনার মাধ্যমে আমার উচ্চ শিক্ষামন্ত্রীর কাছে আবেদন,—আমার ২৬০ নরঘাট বিধানসভা এলাকার মধ্যে নন্-ট্রাডিশনাল সাবজেক্টস যা আছে সেগুলো নিয়ে, অর্থাৎ এগ্রিকালচার, হোটেল টেকনোলজি, ফিশারি, ট্যুরিজ্‌ম, সীড টেকনোলজি, হোটেল ম্যানেজমেন্ট ইত্যাদি সাবজেক্ট দিয়ে উচ্চ শিক্ষার স্বার্থে একটা কলেজ স্থাপন করা হোক। ধন্যবাদ।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** মাননীয় স্পিকার মহাশয়, কিছুক্ষণ আগে প্রশ্নোত্তরের সময়ে মাননীয় বিরোধী দলের সদস্য রবীনবাবু প্রশ্ন করেছিলেন, বিষয়টি ছিল, রবীন্দ্রনাথ এবং নেতাজী সুভাষচন্দ্রের রচনাবলী প্রসঙ্গে। উনি বলেছিলেন, প্রফুল্ল সেনের শতবার্ষিকী সম্বন্ধে। মাননীয় শিক্ষামন্ত্রী ঠিকই জবাব দিয়েছিলেন। আমি শুনেছি, প্রবোধচন্দ্র সেনের শতবার্ষিকী। তাঁর শতবার্ষিকী এ বছরের এপ্রিল মাসে। প্রবোধচন্দ্র সেনের সম্বন্ধে বাংলা অ্যাকাডেমি তাঁর পুস্তিকা প্রকাশ করবে। বইটি লিখেছেন ভবতোষ দত্ত। প্রাক্তন মুখ্যমন্ত্রী প্রফুল্লচন্দ্র সেনের সম্পর্কে উনি যা বলেছেন ঠিকই। আমার যতদূর ধারণা এটা এ বছর নয়, পরের বছর হয়তো এ বছর থেকে শুরু হবে। এই ব্যাপারে পূর্ণাঙ্গ পরিকল্পনা কিছু হয়নি। আমি ভুল শুনেছিলাম। আমি শুনেছিলাম প্রবোধচন্দ্র সেনের সম্পর্কে।

**শ্রী আব্দুল মান্নান :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই ৯০ জন ছেলেমেয়ের ভবিষ্যৎ অন্ধকার হয়ে যাবে। মাননীয় মন্ত্রী মহাশয়কে বলুন, উনি এই সম্পর্কে খোঁজ নিয়ে দেখুন। তা না হলে এইসব ছেলেমেয়ের লাইফ নষ্ট হয়ে যাবে। উনি খবর নিন এবং খবর নিয়ে

উত্তর দিলে ভাল হয়।

**শ্রী কান্তি বিশ্বাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিষয়টি অতীব গুরুতর। ঐ বিদ্যালয়ের পক্ষ থেকে আবেদন করেন উচ্চ মাধ্যমিক শিক্ষা সংসদের কাছে যে, আমরা কম্পিউটার বিষয়ে উচ্চ মাধ্যমিকে প্রবর্তন করতে চাই। উচ্চ মাধ্যমিক শিক্ষা সংসদের পক্ষ থেকে বিদ্যালয়কে জানানো হয়, কোনও বিষয় যদি প্রবর্তন করতে হয় তাহলে সেই বিষয়ে যোগ্য শিক্ষক আছে কিনা তা আমাদের কাছে প্রমাণ করতে হবে। এক নম্বর শর্ত হচ্ছে, উপযুক্ত যোগ্যতাসম্পন্ন শিক্ষক থাকার দরকার আছে। ২ নম্বর শর্ত হচ্ছে, বিদ্যালয় যে কম্পিউটার প্রবর্তন করতে চাইছে, সেই কম্পিউটার বসানোর ঘর আছে কিনা। অর্থাৎ উচ্চ মাধ্যমিক শিক্ষা সংসদ থেকে বলে দেওয়া হয়, যন্ত্র এবং শিক্ষক এই দুটি বিষয়ে সুস্পষ্ট না জানালে আমরা কম্পিউটার প্রবর্তন করতে অনুমোদন দিতে পারি না। এই কথা উচ্চ মাধ্যমিক শিক্ষা সংসদ থেকে ঐ বিদ্যালয়ের প্রধান শিক্ষককে জানানো হয়। প্রধান শিক্ষক এ পর্যন্ত উচ্চ মাধ্যমিক শিক্ষা সংসদকে তা জানাননি। যখন সংবাদপত্রে বেরলো যে ধাদ্‌কা স্কুলের ৯০ জন ছাত্রছাত্রী তারা কম্পিউটারকে ঐচ্ছিক সাবজেক্ট হিসাবে নিয়েছে যদিও উচ্চ মাধ্যমিক শিক্ষা সংসদের পক্ষ থেকে ঐ বিদ্যালয়কে কম্পিউটার পড়ানোর অনুমতি দেওয়া হয়নি। আমি উচ্চ মাধ্যমিক শিক্ষা সংসদকে জিজ্ঞাসা করায় তারা জানান, বিভিন্ন সাবজেক্ট এবং মার্কশিট কম্পিউটার মেশিনে ঢুকে গেছে এবং বিভিন্ন জেলার পরীক্ষা কেন্দ্রে তা পাঠিয়ে দেওয়া হয়েছে। কিন্তু ঐ স্কুলের কম্পিউটার প্রবর্তনের কোনও অনুমতি নেই। কোনও কাগজপত্র নেই, কোনও তথ্য নেই। দুইদিন আগে নতুন বিষয়ে বিদ্যালয়ের ছাত্রছাত্রীদের অনুমোদন দেওয়া আদৌ সম্ভবপর নয়। ন্যূনতম শৃঙ্খলা বজায় রাখতে হবে। সুতরাং এটা আমরা পারব না, তাহলে গোটা পরীক্ষা ব্যবস্থাটা অব্যবস্থায় এসে যাবে এবং শিক্ষা ব্যবস্থা ক্ষতিগ্রস্ত হয়ে যাবে। কিন্তু এই ৯০ জন ছাত্রছাত্রী নিরাপরাধ। কিন্তু এই বিদ্যালয়ের প্রধান শিক্ষক তিনি চরম দায়িত্বজ্ঞানহীনতার পরিচয় দিয়েছেন এবং অত্যন্ত অন্যায় করেছেন। এই ৯০ জন ছেলেমেয়ে ঐচ্ছিক বিষয় ছাড়া পরীক্ষা দিতে পারবে। অতিরিক্ত ফোর্থ সাবজেক্ট যেটা আছে সেক্ষেত্রে পরীক্ষা দেবার অনুমতি উচ্চ মাধ্যমিক শিক্ষা সংসদের পক্ষ থেকে দেওয়া সম্ভব নয়। প্রধান শিক্ষকের বিরুদ্ধে ব্যবস্থা আমরা সরকারের পক্ষ থেকে নিতে পারি না। একমাত্র পরিচালকমণ্ডলী তার বিরুদ্ধে শাস্তিমূলক ব্যবস্থা নিতে পারে। ভবিষ্যতে এই জাতীয় দায়িত্বজ্ঞানহীনতার পরিচয় কোনও প্রধান শিক্ষক যাতে না দেন সেই সম্পর্কে পরিচালকমণ্ডলীকে বলেছি এ ব্যাপারে দেখা দরকার। পরিচালকমণ্ডলী যদি উপযুক্ত ব্যবস্থা না নেন, তাহলে ভবিষ্যতে এই দুর্ভাগ্যজনক ঘটনা এড়ানোর জন্য প্রয়োজন হলে ঐ বিদ্যালয়ের সম্পর্কে সিদ্ধান্ত নিতে হবে ঐ স্কুলের অ্যাফিলিয়েশন বা রেকগনিশন উইথড্র করে পাশের স্কুলকে সেই সুযোগ দেব যাতে ভবিষ্যতে এইসব ছেলেমেয়েরা এইরকম বিপদের মধ্যে না পড়ে।

[12-50 – 1-00 p.m.]

**(গোলমাল)**

**(শ্রী তাপস ব্যানার্জি উঠে দাঁড়িয়ে বলতে থাকেন।)**

**শ্রী সুধীর ভট্টাচার্য :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্র ১১৮ নং ফলতা— সেখানে ফলতা থেকে বজবজ পর্যন্ত ২৪৫ নং রুটের যে বাসটি চলত আজকে এক বছর যাবৎ তা বন্ধ হয়ে আছে। বার বার এ সম্পর্কে অভিযোগ জানানো সত্ত্বেও আর. টি. এ. এ সম্পর্কে কোনও রকম ব্যবস্থা নেয়নি। সেই রুটে এখন ট্রেকার চলে। ট্রেকারে ছাদে পর্যন্ত লোক ওঠে এবং এমন ঝুলে ঝুলে সেই সমস্ত ট্রেকারে লোকে যায় যে, যে কোনও সময় বড় রকমের দুর্ঘটনা ঘটে যেতে পারে। এই অবস্থার ফলে বজবজ, ফলতা, সাতগাছিয়ার মানুষরা আজকে যোগাযোগ বিচ্ছিন্ন হয়ে সেখানে বাস করছেন। সেখানকার সাধারণ কৃষক, জুটমিলের শ্রমিকরা ১.৮০ টাকা দিয়ে যেখানে ফতেপুর থেকে বজবজ পর্যন্ত যেত আজ তাদের যেতে ১৫ টাকা পর্যন্ত খরচ হয়ে যাচ্ছে। কিছুদিন আগে সেখানে ভূতল পরিবহন কর্পোরেশনের মাধ্যমে সরকার একটি মাত্র বাস চালু করেছিলেন কিন্তু সেই বাসটি কখন যায় আর কখন আসে তা এলাকার মানুষরা জানতে পারেন না। সরকারকে আমি বলব, এইভাবে বজবজ, ফলতা, সাতগাছিয়ার মানুষদের সাথে পরিহাস করার অধিকার আপনাদের নেই। ২০ বছর ধরে এখানকার উন্নয়নকে স্তব্ধ করে দিয়ে যে পরিহাস সেখানকার প্রায় ১শো গ্রামের মানুষদের সঙ্গে আপনারা করছেন তা বন্ধ করুন এবং অবিলম্বে সেখানে আরও ৬টি সরকারি বাস চালু করুন এবং সেই সমস্ত বাস যাতে নিয়মিত চলে তার প্রতি দৃষ্টি দিন।

**শ্রী আব্দুস সালাম মুন্সি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় প্রাথমিক এবং মাধ্যমিক শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্র ৭২ নং কালিগঞ্জে বল্লভপাড়া প্রাথমিক বিদ্যালয়টি আজ ভগ্নদশায় দাঁড়িয়ে আছে। সেখানে তার পাশে মাঠও নেই যাতে শিক্ষকরা গাছতলায় ছাত্রছাত্রীদের পড়াতে পারেন। ফলে সেই ভাঙা বাড়িতেই স্কুল চলছে। বাড়িটির একটি অংশ ভেঙে ঝুলছে এবং অপর অংশটাও ভেঙে গিয়েছে। একটা ভয়ঙ্কর অবস্থার মধ্যে ৭১/৭২ বর্ছর আগের ঐ স্কুলটি রয়েছে। যে কোন সময় বল্লভপাড়া প্রাথমিক বিদ্যালয়-এর বাড়িটি ভেঙে পড়ে ছাত্রছাত্রীরা মারা যেতে পারে। বিষয়টি অবিলম্বে তদন্ত করে দেখতে বলছি এবং বাড়িটির পুনর্নির্মাণের দাবি জানাচ্ছি।

**শ্রী অজিত খাঁড়া :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় জনস্বাস্থ্য কারিগরি দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি এবং

স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মেদিনীপুর জেলার ভগবানপুর এক এবং দুই নং ব্লকের বিস্তীর্ণ এলাকায় ৫শো মানুষ আন্ত্রিক রোগে আক্রান্ত হয়েছেন। স্যার, এই সমস্ত এলাকায় পানীয় জলের ব্যবস্থা বলতে চাষীরা যে স্যালো টিউবওয়েলের জল নিয়ে চাষ করেন সেই স্যালো টিউবওয়েলের জল। এর ফলে সেখানকার মানুষরা অন্ত্রিকে আক্রান্ত হয়ে পড়ছেন। ওখানকার দুটি হাসপাতাল—বড়বেড়িয়া এবং মুগবেড়িয়া হাসপাতালে সেই সমস্ত লোকদের চিকিৎসা হচ্ছে। বড়বেড়িয়া হাসপাতালের টিউবওয়েলে ভাইরাস পাওয়া গিয়েছে ফলে সেই টিউবওয়েলটি বন্দ করে দেওয়া হয়েছে। সেখানে বিশুদ্ধ পানীয় জল সরবরাহের জন্য কোনও ব্যবস্থা নেই। সেই ব্যবস্থা করার জন্য আমি দাবি জানাচ্ছি। এই প্রসঙ্গে আরও যে ব্যাপারটির প্রতি দৃষ্টি আকর্ষণ করছি সেটা হ'ল, ওখানকার মানুষদের চিকিৎসার জন্য যে মেডিক্যাল টিম গিয়েছে তারা মাঠে ছাউনি ফেলে লোকের চিকিৎসা করছে এবং ঐ মেডিক্যাল টিমে একজন মাত্র ডাক্তার এবং তিনজন নার্স রয়েছেন। বাড়তি চিকিৎসক সেখানে দেওয়া হয়নি। অবিলম্বে সেখানে বাড়তি চিকিৎসক এবং বিশুদ্ধ পানীয় জল সরবরাহের দাবি জানাচ্ছি। তা যদি না করা হয় তাহলে সেখানে আন্ত্রিক আরও ছড়িয়ে পড়বে।

**শ্রী শ্যামাদাস ব্যানার্জি :** (নট প্রেজেন্ট।)

**শ্রী রবীন মুখার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে রাজ্যের পুলিশমন্ত্রী বুদ্ধদেব ভট্টাচার্য মহাশয়ের একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। হুগলি জেলাসহ সারা পশ্চিমবাংলায় এই বছর যেভাবে ডাকাতি, চুরি, ছিনতাই হচ্ছে এবং পরিশেষে ভদ্রেশ্বর থানায় কর্মরত একজন নিষ্ঠাবান পুলিশ অফিসার শ্রী ভোলানাথ ভাদুড়ীকে আঁততায়ীর গুলিতে প্রাণ হারাতে হয়েছে। রাজ্যের মন্ত্রী তিনি প্রতিশ্রুতি দিয়েছিলেন তার বিধবা স্ত্রীকে চাকুরি এবং ২ লক্ষ টাকা ক্ষতিপূরণ দেবার ব্যাপারে। তাকে অনুরোধ করা হয়েছিল যে তার স্ত্রীকে উত্তর পাড়ার সরকারি আবাসন থেকে তাকে একটা ফ্ল্যাট দেবার জন্য। আজকে পশ্চিমবঙ্গে চুরি, ডাকাতি, খুন ছিনতাই যেভাবে চলছে, আমি সেই ব্যাপারে রাজ্যের পুলিশ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং পরিশেষে থানায় কর্মরত পুলিশ অফিসারের যে প্রাণ গেল, এটা অত্যন্ত দুঃখজনক ঘটনা।

(এই সময়ে স্পিকার অন্য বক্তাকে ডাকায় মাইক অফ হয়ে যায়)

**Shrimati Shanta Chettri :** Hon'ble Speaker, Sir, I would like to draw the attention of the concerned Education Minister. All retired primary, secondary teachers and non-teaching staff of Darjeeling Hills are suffering very much due to nonpayment of pension. It is not possible for one retired person to come to Calcutta from Darjeeling in every week. One separate pension Cell should be set up at the Darjeeling hilly area. Thank you, Sir.

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে সংবাদপত্রে একটি সংবাদ আমরা দেখেছি যে বুদ্ধদেববাবু 'মিলনদার কোচিন' বলে বেহালায় কোচিন মাস্টারকে গ্রেপ্তার করেছেন। উনি ২ বছর ধরে তথ্য দপ্তরে কর্মরত ছিলেন। একজন কর্মচারী ২ বছর কাজে যোগদান না করে কিভাবে চাকুরিতে বহাল থাকতে পারেন, আমি তা জানি না। উনি এই রাজ্যের ভাবি মুখ্যমন্ত্রীর দাবিদার। ওনার দপ্তরে এই কেলেঙ্কারি এবং স্ক্যান্ডেলের ঘটনার পরে উনি আজকে নিজে প্রেস কনফারেন্স করে বলছেন, ২ বছর পরে, যে তাকে চাকুরি থেকে বহিষ্কার করা হল। এই জিনিস চলতে পারে না। আমরা বার বার বলেছি যে মাধ্যমিকের প্রশ্নপত্র ফাঁসের ব্যাপারে পুলিশী তদন্ত চলছে, না জুডিসিয়াল ইনকোয়ারি চলছে, সেটা অমরা জানতে চাই। উনি হাউসে এসেছেন কিন্তু কোনও কথার জবাব দিচ্ছেন না। আজকে রাজ্যের প্রশাসনের হাল কোথায় গিয়ে পৌঁছেছে যে ২ বছর ধরে একজন লোক মাইনা নিচ্ছে সরকারি কর্মচারী হিসাবে দায়িত্ব পালন না করে। এই নৈতিক দায়িত্ব, বুদ্ধদেববাবু, আপনার কাঁধে এসে পড়ছে কিনা? আজকে পুলিশ মন্ত্রী একটা সাংবাদিক সম্মেলন ডেকে হিরো সেজে গেলেন। আজকে কোচিন সেন্টারের মালিক এবং তার শ্যালিকা পর্যন্ত গ্রেপ্তার হয়েছে। কাজেই আমরা চাই এই সমস্ত বিষয়ে বুদ্ধদেববাবু আমাদের সভায় এসে জানান।

**শ্রী আকবর আলি খন্দকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। হুগলি জেলার রিষড়া এবং শ্রীরামপুর এই দুটি শহর যে কোনও সময়ে ভুপালের মতো উড়ে যেতে পারে। রিষড়ায় বিন্দাল অ্যাগ্রো-ইন্ডাস্ট্রি বলে একটা কারখানা ছিল। সেই কারখানার বেশির ভাগ মালপত্র নিয়ে যাওয়া হয়ে উত্তর প্রদেশে। অবশিষ্ট অংশ যা আছে সেগুলি পুলিশের সহযোগিতায় চোরেরা নিয়ে যাচ্ছে। এখন ওখানে দুটো ট্যাঙ্কার আছে যেটাতে মিথাইল অ্যালকোহল ভর্তি। গ্যাস কাটার দিয়ে একটা ট্যাঙ্কার তুলে ফেলেছে, আর একটা ট্যাঙ্কার চোরেরা তোলার চেষ্টা করছে। আমরা বিশেষজ্ঞদের সঙ্গে কথা বলেছি। তারা বলছেন যে গ্যাস কাটার যদি কোনও রকমে একবার ট্যাঙ্কারের ভিতরে ঢুকে যায় তাহলে রিষড়া এবং শ্রীরামপুর শহর উড়ে যেতে পারে।

[1-00 – 1-10 p.m.]

এই ব্যাপারে গোয়ন্দা দপ্তর এবং পুলিশকে খবর দেওয়া সত্ত্বেও অ্যাকশন নেওয়া হয়নি। আমি এইজন্য আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী পূর্ণেন্দু সেনগুপ্ত :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই যে, মেদিনীপুর জেলায় গ্রামীণ বৈদ্যুতিকরণের কাজ খুব ধীরভাবে চলছে। এই বছরের ৩১শে মার্চের মধ্যে এককোটি ষোল লক্ষ টাকা খরচ করার কথা আছে। কিন্তু আমরা দেখতে পেলাম যে, মেদিনীপুর জেলায় এই গ্রামীণ বৈদ্যুতিকরণের

কাজ জেলা পরিষদ বনাম বিদ্যুৎ দপ্তরের সাথে ঝগড়া-ঝাটির ফলে কোনও কাজই এগোতে পারছে না। সুতরাং মেদিনীপুর জেলায় শহরে, কাঁথিতে ঘনঘন লোডশেডিং এবং লো-ভোল্টেজ চলছে। বিদ্যুৎ দপ্তর যাতে তৎপরতার সঙ্গে ৩১শে মার্চের মধ্যে যে টাকা ব্যয়িত হবার কথা আছে—আমি জানি না কিভাবে এই সময়ের মধ্যে টাকাটা খরচ করবেন—তা যাতে খরচ করেন। অন্ততপক্ষে বোরো চাষের সময়ে এবং পরীক্ষার সময়ে যাতে লো ভোল্টেজ এবং লোডশেডিং-এর হাত থেকে ওখানকার মানুষ বাঁচতে পারে তারজন্য ব্যবস্থা গ্রহণ করতে অনুরোধ জানাচ্ছি।

## ZERO HOUR

**শ্রী তপন হোড় :** মাননীয় স্পিকার, স্যার, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে এখানে বলতে চাই। আজকে খবরের কাগজে বেরিয়েছে, বিধায়কদের এবং এম.পি.দের রাষ্ট্রপতি নির্বাচনে ভূমিকা কি হবে, রাজনীতিক দলগুলির ভূমিকা কি হবে। এই বিষয় নিয়ে নির্বাচন কমিশনার মিঃ গিল যে প্রশ্ন তুলেছেন সেটি অত্যন্ত গুরুত্বপূর্ণ। আগামী মে মাসের মধ্যে গেজেট হবে এবং রাষ্ট্রপতির নির্বাচন হবে। বিষয়টি হচ্ছে, নির্বাচন কমিশনার মিঃ গিল যেভাবে এটিকে উপস্থাপনা করেছেন যে, একজন এম.এল.এ. তার বিবেক ভোটের মাধ্যমে রাষ্ট্রপতি নির্বাচনে অংশগ্রহণ করতে পারবেন, সেখানে দলের ভূমিকা হবে গৌণ। এই ধরনের কথা তিনি বলেছেন। এখানেই আমি আপত্তি জানাচ্ছি। দলের যে ভূমিকা, তাকে গৌণ করে এবং বিবেক ভোটের নামে যে কথা নির্বাচন কমিশনার গিল ব্যক্ত করেছেন, তাতে আমার মনে হয়েছে এর বিরুদ্ধে তীব্র প্রতিবাদ করা দরকার। আমাদের বিধানসভা থেকে এর বিরুদ্ধে তীব্র প্রতিবাদ জানানো হোক।

**শ্রী অশোককুমার দেব :** মাননীয় স্পিকার, স্যার, দক্ষিণ চব্বিশ পরগনার জনগণ আতঙ্কে পানীয় জল ব্যবহার করছেন না। সেখানকার জল আর্সেনিক যুক্ত। এই বিষয়ে আমি মাননীয় মন্ত্রীকে অনেকবার জানিয়েছি, প্রশাসনকেও জানিয়েছি। কিন্তু কোনও লাভ হয়নি। ঐ জল পান করে এলাকার অনেক মানুষ অসুস্থ হয়ে পড়েছে। এমন কি আশ্চর্যের ব্যাপার, যারা শিশু তারাও এর থেকে বাদ যাচ্ছে না। আমরা যেখানে পানীয় জল চাইছি, সেখানে সরকার পানীয় জল দিতে পারছেন না। এ থেকে স্বভাবতই বোঝা যাচ্ছে আমাদের অবস্থা কোথায় এসে দাঁড়িয়েছে। বজবজ থেকে শুরু করে দক্ষিণ চব্বিশ পরগনার সর্বত্রই একই অবস্থা। অবিলম্বে যাতে এর বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করা হয় তারজন্য আমি অনুরোধ জানাচ্ছি।

আগামীকাল আমরা বামফ্রন্ট সরকারের তরফ থেকে এবং আমাদের বিধায়ক রবীন ঘোষকে নিয়ে ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেটের কাছে ডেপুটেশন দিতে যাব। রেশন দোকানের ডিলাররা গম পাচ্ছে না বলে ধর্মঘটের হুমকি দিয়েছে। আগামীকাল বেলা ১১টার সময়ে ডি. এমের কাছে বামফ্রন্ট সরকারের তরফ থেকে ডেপুটেশন দিতে যাবে এবং মাননীয় মন্ত্রী কলিমুদ্দিন

**সামস্ মহাশয়েরও দৃষ্টি আকর্ষণ করছি** যে, হাওড়া জেলায় দীর্ঘদিন ধরে কোনও ওয়ারহাউস নেই, এবং এফ. সি. আই. গণ্ডগোল পাকাচ্ছে, এই ব্যাপারে মাননীয় মন্ত্রী যদি বিবৃতি দেন ভাল হয়।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ মাননীয়** অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় খাদ্যমন্ত্রী এবং খাদ্য সরবরাহ দপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বিশেষ করে মাননীয় মন্ত্রী কলিমুদ্দিন সামস্ মহাশয়ের এই গুরুত্বপূর্ণ বিষয়টির প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। সরকার ঘোষণা করেছেন যে, এই রাজ্যে কেন্দ্রীয় সরকারের প্রকল্প অনুসারে দারিদ্র্যসীমার নিচে যারা আছে তাদেরকে রেশনে অর্ধেক দামে চাল ও গম দেওয়া হবে। তাতে রাজ্যের দরিদ্র মানুষেরা খানিকটা আশ্বস্ত হয়েছিল। কিন্তু অত্যন্ত দুর্ভাগ্যের কথা হচ্ছে যে, দারিদ্র্য সীমার নিচের লোকেদের যে চাল দেওয়া হচ্ছে তা এত নিম্নমানের যে খাওয়ার অযোগ্য, আনফিট ফর হিউম্যান কনজাম্পশন। এত সাবস্ট্যান্ডার্ডের চাল দেওয়া হচ্ছে যে, ভাত রান্নার সময়ে খুব খারাপ গন্ধ বেরুচ্ছে। আমি চালের নমুনা এনেছি, আপনাকে দেখাব, এত নিম্নমানের যে ওর থেকে মদ তৈরি হয়। ওই চাল যে ব্যবহৃত হচ্ছে তার দাম ৪.২৫ টাকা, অথচ বাজারে ভাল চাল ৮:৫০ পয়সা দরে পাওয়া যাচ্ছে এবং যে চাল রেশনে দিচ্ছে ওই চালই বাজারে ৬ টাকা, ৬.৫০ টাকা দরে বিক্রি হচ্ছে, সেগুলো খারাপ চাল নয়। আমি সুনির্দিষ্টভাবে জানাচ্ছি যে, মুর্শিদাবাদ জেলার হরিহরপাড়া থানার দোলটনপুর গ্রামে দোকানটির নং হচ্ছে ৩১ এবং ডিলারের নাম হচ্ছে বাবুরালি খান, ওই দোকানটির থেকে গত ২১-৩-৯৭ তারিখে যে চাল সংগৃহীত হয়েছে আমি তার নমুনা এখানে এনেছি, আপনাকে এবং আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রীকে দেখাবার জন্যে। ওখানে যে সাবস্ট্যান্ডার্ড চাল বিলি হচ্ছে তা খাবার অযোগ্য, মদ তৈরি করা যায়। সেইকারণে আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রীকে বিবৃতি দিতে অনুরোধ করব। যেখানে আমাদের মুখ্যমন্ত্রী প্রতিশ্রুতি দিয়েছেন সেখানে ওই ধরনের চাল বিলি করা হচ্ছে। এই বিষয়টা মাননীয় মন্ত্রীর দেখা দরকার।

## STATEMENT UNDER RULE 346

[1-10 – 1-20 p.m.]

**শ্রী কলিমুদ্দিন সামস্ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গম সম্পর্কে যে অভিযোগ উঠেছে তারই ভিত্তিতে আমি গতকাল কেন্দ্রীয় মন্ত্রীকে টেলিফোন করেছিলাম। কেন্দ্রীয় মন্ত্রী শ্রী বীরেন্দ্রপ্রসাদ যাদব আজকে এগারোটার সময়ে আমাকে ফোন করেছিলেন। আমি ফোনে বলেছি যে, পশ্চিমবঙ্গে গমের অবস্থা শোচনীয়, এই অবস্থা যদি চলতে থাকে তাহলে তো আর আমরা চুপ করে বসে থাকব না। দরকার হলে পরে বাইরের থেকে গম ইমপোর্ট করব। তাতে আশ্বস্ত হয়েছি যে, হরিয়ানা, উত্তরপ্রদেশ এবং পাঞ্জাব থেকে গম আসার ব্যবস্থা করা হচ্ছে। তবে একটি কথা মাননীয় সদস্যদের আমি বলতে চাই যে, এখন নিশ্চয় অসুবিধা হচ্ছে, এই অসুবিধা আর হবে না, আমার কাছে এক মাসের স্টাফ আছে তা দিয়ে চাহিদা পূরণ করার চেষ্টা করব। এছাড়া কেন্দ্রীয় সরকারের এফ সি আইয়ের পশ্চিমবঙ্গের প্রতি এই

ধরনের অ্যাটিচিউড করার জন্য আমি অর্ডার দিয়েছি এবং সিদ্ধান্ত নিয়েছি যে, বীরভূম, নদীয়া, মুর্শিদাবাদ এবং মালদহ জেলায় গম উৎপাদন করা হবে। ইতিমধ্যেই ওইসব জয়গায় গম উৎপাদন শুরু হয়ে গেছে। আমাদের কিছু গম আছে, এসেন্সিয়াল কমোডিটিজ-এর মাধ্যমে আমি ঐ গমগুলিকে কেনার ব্যবস্থা করছি। আমাদের এখানকার জিনিস এখানেই থাকবে। একটা শুধু অসুবিধা হচ্ছে, সেটাও আমি আজকে কেন্দ্রীয় মন্ত্রীর সঙ্গে কথা বলেছি, যেহেতু এফ. সি. আই.-এর মাধ্যমে আমাদের কাছে গম আসে সাবসিডি দিতে হয়, যদি পাঞ্জাব, হরিয়ানা, উত্তরপ্রদেশ থেকে পশ্চিমবঙ্গে গম আসে এবং এই ব্যাপারে যদি আমাদেরকে অনুমতি দেন, আমি নিতে রাজি আছি। তিনি বলেছেন, যে রেটে পাঞ্জাব, হরিয়ানা, উত্তরপ্রদেশ থেকে আমরা কিনছি, সেই রেটে যদি পাওয়া যায় তাহলে পশ্চিমবঙ্গ কিনবে। সেই রেটে সাবসিডি দেব। আমি মনে করি কেন্দ্রীয় সরকারকে আমরা রাজি করাতে পারব। এই ব্যাপারে আমরা চেষ্টা করছি। আমাদের মুখ্যমন্ত্রীর সঙ্গে যোগাযোগ করছি, যদি সব ফেল হয়ে যায়, আমাদের নিজেদের স্টেটে যেখানে গম উৎপাদন হচ্ছে, এফ. সি. আই.কে না দিয়ে আমরা এসেন্সিয়াল সাপ্লাই কর্পোরেশনের মাধ্যমে গম নিয়ে নেব।

এখানে দেবপ্রসাদবাবু একটি কথা বলেছেন, বিষয়টি যদি সঠিক হয়, আমি নিজে ওর বিরুদ্ধে অ্যাকশন নেব। এই সম্বন্ধে একটি কথা বলতে চাই, আমাদের কোয়ালিটি কন্ট্রোল আছে, কোনও জিনিস পাবলিকের কাছে যাওয়ার আগে কোয়ালিটি কন্ট্রোল করা হয়। এখানে যেটা দেবপ্রসাদবাবু বলেছেন এটা হতে পারে না, ঠিক নয়, সব জায়গায় কিছু অসাধু ব্যবসায়ী আছে। কলকাতায় আমি নিজে দেখেছি যে মালগুলি আমরা গোডাউন থেকে সরবরাহ করতাম, সেইগুলি বাইরে বিক্রি করে দিয়ে যেটা আনইউজড, মানুষের খাবার যোগ্য নয়, সেটা নিয়ে দোকানে রেখেছে। আপনি নিশ্চয় শুনে খুশি হবেন, এই রকম ডিলারের বিরুদ্ধে অ্যাকশন নেওয়া হয়েছে। অনেক ডিলার আছেন, তাদের সাসপেন্ড করা হয়েছে। কিন্তু দুর্ভাগ্যের বিষয় আমার রাজনীতির বন্ধুরা অপোজিশন বেঞ্চ থেকেই হোক, ট্রেজারি বেঞ্চ থেকেই হোক তারা আমাকে এসে বলেন ছেড়ে দিন, ক্ষমা করে দিন। একটি কথা বলতে পারি, এই রকম যারা বদ্‌মাইসি করছেন মানুষের জীবন নিয়ে খেলা করছেন, তাদেরকে সরকার কখনই ক্ষমা করবে না আমরা নিশ্চয় অ্যাকশন নেব। দেবপ্রসাদবাবুকে বলছি, আপনি ঐটা দিন, আমি অ্যাকশন নেব। গভর্নমেন্টের বাজেটের মধ্যে ঘোষণা করা হয়েছে, আমাদের মুখ্যমন্ত্রী এই সম্বন্ধে একটা মিটিং ডেকেছিলেন, আমি ছিলাম, অর্থমন্ত্রী ছিলেন, মুখ্যমন্ত্রীর সঙ্গে বসে কথাবার্তা হয়েছে, আমরা মনে করেছি, যদি আমরা পশ্চিমবঙ্গের জন্য কিছু না করি, শুধু কেন্দ্রীয় ভরসায় এফ. সি. আই.-এর উপর নির্ভর করে থাকি তাহলে আমাদেরকে ডুবিয়ে দেবে। পশ্চিমবঙ্গের প্রতি এফ. সি. আই. কেন জানি না বিমাতৃসুলভ আচরণ করছে, ভালভাবে কো-অপারেশন করছে না। আমরা তিনমন্ত্রী মিলে এই ব্যাপারে সিদ্ধান্ত নিয়েছি, বিশেষ করে বীরভূম, হুগলি, বর্ধমান, বাঁকুড়ায় এইসব জায়গায় সেখান থেকে আমরা নিজেরা চাল কিনব এবং সেইগুলি পাবলিক কনজাম্পশনের জন্য দেব। আমাদের এই সিদ্ধান্ত ইমপ্লিমেন্ট হচ্ছে। বীরভূম, হুগলি, বর্ধমান, মেদিনীপুরে আমরা এসেন্সিয়াল কমোডিটিজের মাধ্যমে চালগুলি কি[illegible] [illegible]ণের কাছে পৌঁছে দেব। দারিদ্র্য

সীমার নিচে যারা আছে, তাদের জন্য বলছি, পুরো দেশে এই কাজটা কোথাও শুরু হয়নি। আমরাই শুরু করছি।

কিন্তু দুর্ভাগ্যবশত আজ পর্যন্ত কেন্দ্রীয় সরকার এর পক্ষ থেকে মুখ্যমন্ত্রীর সঙ্গে প্রধানমন্ত্রীর কথাবার্তা হলেও, ইউনিয়ন ফুড মিনিস্টারের সঙ্গে কথাবার্তা হওয়ার পরেও আজ পর্যন্ত এক ছটাকও রেশন পাঠান হয়নি। আমি বলতে চাই, এই অ্যাটিচুড ঠিক নয়। আমার সঙ্গে কেন্দ্রীয় খাদ্যমন্ত্রীর কথাবার্তা হয়েছে, আমি বলেছি ২ কোটি ৮০ লক্ষ লোক এখানে দারিদ্র্যসীমার নিচে বসবাস করে।

এক কোটি ৮০ লক্ষ টাকা খরচ আমরা করেছি। কেন্দ্রীয় সরকার কথা দেওয়ার পরেও আজ পর্যন্ত দেয়নি। আমরা কেন্দ্রীয় সরকারের সঙ্গে কথাবার্তা বলছি। আশা করছি আমরা কাজ করতে পারব। ধন্যবাদ, স্পিকার স্যার।

## ZERO HOUR

**শ্রী রামপদ সামন্ত :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, ময়না, মেদিনীপুর রুটের শেষ বাস থাকছে না। বালিচক স্টেশনে, ট্রেন থেকে নামার পর শেষ বাস না পাওয়ায় নানাবিধ সমস্যায় ভুগতে হচ্ছে। অনেককে সারা রাত স্টেশনে থাকতে হচ্ছে। বালিচক থেকে তিনটি রাস্তা বেরিয়েছে। একটি পটাশপুর, একটি সবং এবং আরেকটি ময়না। পটাশপুর এবং সবং-এর শেষ বাস থাকছে কিন্তু ময়নার শেষ বাস থাকছে না। ১৭ই মার্চ, বাজেট পেশ হবার দিন ট্রেনে গিয়ে আমি কোনো বাস পাইনি। আমার সামনে ৫০/৬০ জন যাত্রী একটি ট্রেকার ভাড়া করে চলে গেল। স্থানীয় থানায় ডায়েরী করা হয়েছে। ডায়েরি নম্বর হচ্ছে ৫৪৯। আরও একটি ডায়েরি করা হয় ৬৪৬ নম্বর। এই অবস্থায় আমি দাবি করছি যে ময়নাতে যেন শেষ বাস থাকে এবং ওখানে বাস বাড়ানো হোক।

**শ্রী সৌগত রায় :** স্যার, আজকে সকাল থেকে উচ্চ-মাধ্যমিক পরীক্ষা শুরু হচ্ছে। সাড়ে তিন লক্ষ ছাত্রছাত্রী এবার পরীক্ষা দিচ্ছেন। গতবারের চেয়ে এবারে ১৬ হাজার বেশি। আমরা যারা বয়সে বড়, আমাদের দেখা দরকার উচ্চ-মাধ্যমিক পরীক্ষা যেন শান্তিপূর্ণ হয়। তাই আমার দুটো আবেদন মাননীয় মন্ত্রীর কাছে। তিনি এখানে বসে না থেকে হায়ার সেকেন্ডারি কাউন্সিলের স্ট্রংরুমের বাইরে পাহারা দিন দারোয়ানের মতো। যাতে আর কোয়েশ্চেন লিকেজ না হয়। এটা আমার এক নম্বর অ্যাপিল। আর দু নম্বর অ্যাপীল হচ্ছে সমস্ত রাজনৈতিক দলের কাছে। আমাদের পার্টি এবং শাসক দলের কাছে। আমার আবেদন হচ্ছে এই যে যে ক'দিন পরীক্ষা চলবে সে ক'দিন বন্‌ধ ডাকবেন না। এমন কিছু করবেন না যাতে ছাত্রছাত্রীদের ভবিষ্যত নষ্ট হয়ে যায়। তিন তারিখ বা চার তারিখে, পরীক্ষা চলার

সময়ে বন্‌ধ ডাকবেন না।

**শ্রী রবীন ঘোষ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি আবগারি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। উলুবেড়িয়ার যাত্রী সাধারণের সুবিধার জন্য আমি অনেকবার বলেছি। উলুবেড়িয়ার স্টেশনে ওপেন রাস্তায় দোলের দিন বে-আইনিভাবে দেশি মদের ঠেক থেকে মদ বিক্রি করা হচ্ছিল। বার বার বলেছি। মদ চরিত্র নষ্ট করছে, মার্ডার করছে, ডাকাতি করছে, মদ খুন পর্যন্ত করছে। ওই এলাকায় এমন অবস্থার সৃষ্টি হয়েছে যে পরশুদিন উলুবেড়িয়ার স্টেশনে একটা রায়টের সৃষ্টি হয়ে গেছে। যাতে ওই বেআইনি মদের ঠেক ভাঙার ব্যবস্থা হয় এবং নতুন যে আইন হয়েছে সেই আইনে যাতে দোষীদের গ্রেপ্তারের ব্যবস্থা হয় তার জন্য মাননীয় আবগারি মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

[1-20 – 2-30 p.m.(including adjournment)]

**শ্রী পঙ্কজ ব্যানার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়-এর প্রতি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় স্বাস্থ্যমন্ত্রী বলেছেন যে, আজকে পশ্চিমবাংলায় যক্ষা রোগীর সংখ্যা বেড়ে যাচ্ছে। কলকাতার উপকণ্ঠে বোড়াল টিবি হাসপাতালে যেসমস্ত চিকিৎসাধীন যক্ষা রোগী আছে, তারা ঠিকমতো খাবার পাচ্ছে না। স্যার, আপনি জানেন যে, টিবির একমাত্র ঔষুধ এবং পথ্য হচ্ছে খাবার। আজকে সেই হাসপাতালে কয়েক হাজার টিবি রোগী পথ্য থেকে বঞ্চিত হচ্ছে। সেখানে খাবার যোগান দেওয়া হচ্ছে না। দিনের পর দিন টিবি রোগীরা পথ্য না পেয়ে আরও বেশি করে আক্রান্ত হচ্ছে এবং টিবির প্রকোপ আরও বেশি করে হচ্ছে। এর ফলে দিনের পর দিন রোগীরা মারা যাচ্ছে খাবার না পেয়ে। তাই আমি স্বাস্থ্যমন্ত্রীকে অনুরোধ করব যে অবিলম্বে এই হাসপাতালের সাথে যোগাযোগ করে টিবি রোগাক্রান্ত ভাই-বোনেরা যাতে ন্যূনতম খাবার পায় সেদিকে যেন দৃষ্টি দেন এবং রাজ্যে টিবি রোগীর সংখ্যা বাড়ছে এবং তাদের বাঁচাতে সরকার ব্যর্থ। এর চাইতে লজ্জা এবং দুঃখের ব্যাপার আর কি থাকতে পারে। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় :** মাননীয় স্পিকার স্যার, আমি আপার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং করেছি। একটু আগে আমি এই ব্যাপারে বুদ্ধদেববাবুর কাছে বলেছি। ঘটনাটা উনি জানেন। বারুইপুরের অত্যন্ত শ্রদ্ধেয় মানুষ, সুপ্রিম কোর্টের প্রাক্তন বিচারপতি বি. সি. রায়, তাঁদের পারিবারিক জমি শহরের উপকণ্ঠে আছে। এই ৮ বিঘা জমিকে প্রোমোটাররা জোর করে দখল করেছেন। তাঁদের নিজস্ব সত্ত্ব জমি, দেওয়াল দিয়ে ঘেরা জমি, সেই জমি তারা জোর করে দখল করে, সেখানে একটা মাজার বসিয়ে দেওয়া হয়েছে। সেখানে প্রায় ২৫-৩০ হাজার টাকার ফলমূল ছিল। সেখানে র‍্যানসাক করা হয়েছে এবং এখনও পর্যন্ত থানা থেকে ১ কিলোমিটারের মধ্যে পুলিশ সেখানে গিয়ে তাদের হাত থেকে জমিকে মুক্ত করে নিয়ে আসতে পারেনি। এর সাথে যারা যুক্ত তারা হচ্ছে—মানিক

মিত্র, সহদেব ব্যানার্জি এবং রিয়াজুল ইসলাম মিস্ত্রি। এদের মধ্যে সহদেব ব্যানার্জি এবং রিয়াজুল ইসলাম মিস্ত্রি হচ্ছে বারুইপুরের নামকরা প্রোমোটার। তারা এই কাজ করে বেড়ায়। মাণিক মিত্র হচ্ছে লোকাল কমিটির মেম্বার। আমার অবাক লাগছে যে, এই রকম অত্যন্ত প্রতিষ্ঠিত সম্মানীয় ব্যক্তির জমি এখনও পর্যন্ত তার জমি বেড়া দিয়ে ঘিরে দিয়েছে এবং ওখানকার কেয়ারটেকার গোপাল নস্কর—তিনি থানায় অভিযোগ করতে গিয়েছিলেন। থানায় সেই অভিযোগ নেওয়া হয়নি। এফ. আই. আর. নেওয়া হয়নি। এইজন্য আমি এই ব্যাপারে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী দেবীশঙ্কর পাণ্ডা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রী এবং জনস্বাস্থ্য কারিগরি মন্ত্রীর দৃষ্টি আকর্যণ করছি। আমার বিধানসভা কেন্দ্র নন্দীগ্রামে আন্ত্রিক মহামারি আকার দেখা দিয়েছে। ঐটা ছড়িয়ে যাচ্ছে। ইতিমধ্যে ৩০০ লোক আক্রান্ত হয়েছে। নন্দীগ্রামের হরিপুরে। তাদের মধ্যে সবিতা রাণা বলে একজন ২৪ বছরের মহিলা মারা গেছে। হাসপাতাল থেকে কোনও রকম সাহায্য আক্রান্ত মানুষের কাছে পৌঁছে দেওয়া হচ্ছে না। হাসপাতালে ব্লিচিং পাউডার এবং হ্যালোজেন ট্যাবলেট নেই। তাই এই অবস্থায় গোটা এলাকায় সন্ত্রাসের পরিবেশ সৃষ্টি হয়েছে এবং ইতিমধ্যে পানীয় জলের জন্য হাহাকার পড়ে গেছে। এই অবস্থায় বাধ্য হয়ে ৩-৭ কিলোমিটার দূর থেকে পানীয় জল নিয়ে আসতে হচ্ছে এবং পুকুরের দুষিত জল পান করতে বাধ্য হচ্ছে এবং তাতে এই আন্ত্রিক মহামারি আকার ধারণ করছে। স্বাস্থ্য দপ্তর, সাধারণ প্রশাসন এবং মহকুমা ও জেলার কর্তাব্যক্তিদের কাছে বারবার রেডিওগ্রাম পাঠিয়েও কোনওরকম টনক নড়েনি। এই ব্যাপারে যুদ্ধকালীন পরিস্থিতিতে ব্যবস্থা নেওয়ার জন্য অনুরোধ করছি।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা বিরোধী রাজনৈতিক দল হিসাবে রাজ্য সরকার এবং কেন্দ্রীয় সরকারের ব্যর্থতা এবং জনবিরোধী নীতির প্রতিবাদে কতকগুলি আন্দোলনের কর্মসূচি নিয়েছি। আমরা মানুষের দাবিগুলোকে আরও তীব্র করার জন্য বন্ধের মতো একটা অস্ত্রকে প্রয়োগ করার কথা বিবেচনা করেছিলাম। কিন্তু বিভিন্ন জায়গা থেকে আমরা অসংখ্য চিঠি পাচ্ছি, অনুরোধ পাচ্ছি। বিশেষ করে ছাত্রছাত্রীরা যে অসুবিধার মধ্যে পড়বে সে ব্যাপারে তাঁরা আমাদের কাছে আবেদন করেছেন। আপনারা নাটক করার জন্য নিজেদের ব্যর্থতা ঢাকার জন্য, মানুষের দৃষ্টিকে অন্যদিকে ঘোরানোর জন্য বন্ধ করছে না। আমি অনুরোধ করছি, দয়া করে আপনারা নাটক করবেন না। আমরাও আজ বেলা দুটোর সময় সভা করে সিদ্ধান্ত নেব যে আমরা কি করব। মানুষের স্বার্থের কথা চিন্তা করে অনুরোধ করছি আপনারা এই নাটক বন্ধ করুন। আরেকটা ব্যাপার, এর আগে—কংগ্রেসের ডাকা বন্ধের সময় যারা অফিসে অনুপস্থিত ছিলেন বুদ্ধদেববাবু তাঁদের আপনারা মাইনে কেটে নিয়েছিলেন। সুতরাং ৩রা এপ্রিল বন্ধ প্রত্যাহার করুন। আর ৩রা এপ্রিল যদি বন্ধ হয় তাহলে যাঁরা অফিসে অনুপস্থিত থাকবেন তাঁদের ব্যাপারে আগে যে পদ্ধতি প্রয়োগ করেছিলেন সেই পদ্ধতি নেবেন। নিজেদের দলের ডাকা বন্ধ হলেও যাঁরা অনুপস্থিত

থাকবেন তাঁদেরও মাইনে কাটার ব্যবস্থা করুন।

**শ্রী রবীন ঘোষ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে এই হাউসে যে বিকৃত তথ্য পরিবেশন করা হয়েছে তার প্রতিবাদের সুযোগে তথ্য হাজির করছি। ৩রা এপ্রিল ৫৬টা গণসংগঠনের পক্ষ থেকে, রাষ্ট্রায়ত্ত সংস্থাকে চালু রাখার জন্য এবং রুগ্ন শিল্পকে চাঙ্গা করার জন্য ও বন্ধ কারখানাগুলোকে খোলার জন্য শিল্প ধর্মঘট ডাকা হয়েছে। মাননীয় বিধায়ক সৌগত রায় যিনি কোন ভাষা জানেন না, যিনি সংসদীয় ভাষা প্রয়োগ করতে অভ্যস্ত নন। অশোক দেব জানেন ১৯৭২-৭৭ সালে তখন খাসি কথাটা চালু ছিল, তখন বাইরে থেকে প্রশ্ন পত্র সাপ্লাই করা হোত। আপনারা এই হাউসকে বিভ্রান্ত করছেন। সামনের ৩রা এপ্রিল কোন পরীক্ষা নেই। সেজন্য সেদিন শিল্প ধর্মঘট হচ্ছে। আমি বলছি আপনারা ১৯৯৫ সালে কি কারণে বন্‌ধ ডেকেছিলেন। ১৯৯৫ সালে টিকিট চেকার শঙ্কর চক্রবর্তীর কথায় আপনারা বন্‌ধ ডেকেছিলেন। ১৯৯৫ সালের ১৬ই আগস্ট একজন সমাজবিরোধী, হত্যাকারীর পক্ষে আপনারা বন্‌ধ ডেকেছিলেন। আমরা সারা দেশের রাষ্ট্রায়ত্ত সংস্থাগুলোকে বাঁচানোর জন্য ৩রা এপ্রিল বন্‌ধ করছি। সেদিন কোনও পরীক্ষা নেই।

(At this stage the House was adjourned till 2.30 p.m.)

[After Adjournment]

[2-30 – 2-40 p.m.]

## SUPPLEMENTARY ESTIMATES FOR THE YEAR 1996-97

### Discussion and Voting on demands for Supplementary Grants of the Government of West Bengal for the year 1996-97

**মিঃ স্পিকার :** এখন ১৯৯৬-৯৭ সালের অতিরিক্ত ব্যয় মঞ্জুর দাবিগুলি উত্থাপন করতে মাননীয় মন্ত্রীগণকে অনুরোধ করছি।

### DEMAND NO. 1

### Major Head : 2011—State Legislatures

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to move that a sum of Rs. 34,05,000 be granted for expenditure under Demand No. 1, Major Head : "2011—State Legislatures" during the current year.

### DEMAND NO. 3

### Major Head : 2013—Council of Ministers

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to move that a sum of Rs. 6,00,000 be granted for expenditure under Demand No. 3, Major Head : "2013—Council of Ministers" during the current year.

## DEMAND NO. 4

### Major Head : 2014—Administration of Justice

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to move that a sum of Rs. 1,41,95,000 be granted for expenditure under Demand No. 4, Major Head : "2014—Administration of Justice" during the current year.

## DEMAND NO. 5

### Major Head : 2015—Elections

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to move that a sum of Rs. 27,10,60,000 be granted for expenditure under Demand No. 5, Major Head : "2015—Elections" during the current year.

## DEMAND NO. 6

### Major Head : 2020—Collection of Taxes on Income and Expenditure

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to move that a sum of Rs. 43,31,000be granted for expenditure under Demand No. 6, Major Head : "2020—Collection of Taxes on Income and Expenditure" during the current year.

## DEMAND NO. 9

### Major Head : 2035—Collection of Other Taxes on Property and Capital Transactions

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to move that a sum of Rs. 80,000 be granted for expenditure under Demand No. 9, Major Head : "2035—Collection of Other Taxes on Property and Capital Transactions" during the current year.

## DEMAND NO. 10

### Major Head : 2039—State Excise

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to move that a sum of Rs. 1,88,55,000 be granted for expenditure under Demand No. 10, Major Head : "2039—State Excise" during the current year.

## DEMAND NO. 11

### Major Head : 2040—Taxes on Sales, Trade etc.

**Dr. Asim Kumar Dasgupta :** I, beg to move that a sum of Rs. 2,22,10,000 be granted for expenditure under Demand No. 11, Major Head : "2040—Taxes on Sales; Trade etc." during the current year.

## DEMAND NO. 12

### Major Head : 2041—Taxes on Vehicles

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to move that a sum of Rs. 35,50,000 be granted for expenditure under Demand No. 12, Major Head : "2041—Taxes on Vehicles" during the current year.

## DEMAND NO. 13

### Major Head : 2045—Other Taxes and Duties on Commodities and Services

**Dr. Asim Kumar Dasgupta :** I, beg to move that a sum of Rs. 40,65,000 be granted for expenditure under Demand No. 13, Major Head : "2045—Other Taxes and Duties on Commodities and Services" during the current year.

## DEMAND NO. 14

### Major Head : 2047—Other Fiscal Services

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to move that a sum of Rs. 30,40,000 be granted for expenditure under Demand No. 14, Major Head : "2047—Other Fiscal Services" during the current year.

## DEMAND NO. 18

### Major Head : 2052—Secretariat—General Services

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to move that a sum of Rs. 2,38,35,000 be granted for expenditure under Demand No. 18, Major Head : "2052—Secretariat—General Services" during the current year.

## DEMAND NO. 19

### Major Head : 2053—District Administration

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to move that a sum of

Rs. 2,14,80,000 be granted for expenditure under Demand No. 19, Major Head : "2053—District Administration" during the current year.

**DEMAND NO. 20**

**Major Head : 2054—Treasury and Accounts Administration**

**Dr. Asim Kumar Dasgupta** : Sir, I beg to move that a sum of Rs. 2,71,76,000 be granted for expenditure under Demand No. 20, Major Head : "2054—Treasury and Accounts Administration" during the current year.

**DEMAND NO. 21**

**Major Head : 2055—Police**

**D. Asim Kumar Dasgupta** : Sir, I beg to move that a sum of Rs. 48,08,37,000 be granted for expenditure under Demand No. 21, Major Head : "2055—Police" during the current year.

**DEMAND NO. 22**

**Major Head : 2056—Jails**

**Dr. Asim Kumar Dasgupta** : Sir, I beg to move that a sum of Rs. 5,43,60,000 be granted for expenditure under Demand No. 22, Major Head : "2056—Jails" during the current year.

**DEMAND NO. 24**

**Major Head : 4058—Capital Outlay on Stationery and Printing**

**Dr. Asim Kumar Dasgupta** : Sir, I beg to move that a sum of Rs. 8,00,000 be granted for expenditure under Demand No. 24, Major Head : "4058—Capital Outlay on Stationery and Printing" during the current year.

**DEMAND NO. 25**

**Major Heads : 2059—Police Works, 4059—Capital Outlay on Public Works, 4202—Capital Outlay on Education, Sports, Art and Culture (Buildings) and 4408—Capital Outlay on Food, Storage and Warehousing (Excluding Public Undertakings) (Buildings)**

**Dr. Asim Kumar Dasgupta** : Sir, I beg to move that a sum of

Rs. 19,05,94,000 be granted for expenditure under Demand No. 25, Major Heads : "2059—Public Works, 4059—Capital Outlay on Public Works, 4202—Capital Outlay on Education Sports, Art and Culture (Buildings) and 4408—Capital Outlay on Food, Storage and Warehousing (Excluding Public Undertakings) (Buildings)" during the current year.

**DEMAND NO. 27**

**Major Head : 2070—Other Administrative Services (Excluding Fire Protection and Control)**

**Dr. Asim Kumar Dasgupta** : Sir, I beg to move that a sum of Rs. 6,69,40,000 be granted for expenditure under Demand No. 27, Major Head : "2070—Other Administrative Services (Excluding Fire Protection and Control)" during the current year.

**DEMAND NO. 29**

**Major Head : 2075—Miscellaneous General Services**

**Dr. Asim Kumar Dasgupta** : Sir, I beg to move that a sum of Rs. 5,90,13,000 be granted for expenditure under Demand No. 29, Major Head : "2075—Miscellaneous General Services" during the current year.

**DEMAND NO. 30**

**Major Head : 2202—General Education and 2205—Art and Culture**

**Dr. Asim Kumar Dasgupta** : Sir, I beg to move that a sum of Rs. 85,24,52,000 be granted for expenditure under Demand No. 30, Major Heads : "2202—General Education and 2205—Art and Culture" during the current year.

**DEMAND NO. 31**

**Major Head : 2204—Sports and Youth Services**

**Dr. Asim Kumar Dasgupta** : Sir, I beg to move that a sum of Rs. 31,000 be granted for expenditure under Demand No. 31, Major Head : "2204—Sports and Youth Services" during the current year.

## DEMAND NO. 32

### Major Head : 2210—Medical and Public Health (Excluding Public Health)

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to move that a sum of Rs. 22,30,41,000 be granted for expenditure under Demand No. 32, Major Head : "2210—Medical and Public Health (Excluding Public Health)" during the current year.

## DEMAND NO. 33

### Major Head : 2210—Medical and Public Health (Public Health)

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to move that a sum of Rs. 7,94,52,000 be granted for expenditure under Demand No. 33, Major Head : "2210—Medical and Public Health (Public Health}" during the current year.

## DEMAND NO. 34

### Major Head : 2211—Family Welfare

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to move that a sum of Rs. 5,23,05,000 be granted for expenditure under Demand No. 34, Major Head : "2211—Family Welfare" during the current year.

## DEMAND NO. 36

### Major Head : 2216—Housing

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to move that a sum of Rs. 2,94,000 be granted for expenditure under Demand No. 36, Major Head : "2216—Housing during the current year.

## DEMAND NO. 37

### Major Heads : 2217—Urban Development and 6217—Loans for Urban Development

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to move that a sum of Rs. 63,91,00,000 be granted expenditure under Demand No. 37, Major Heads : "2217—Urban Development and 6217—Loans for Urban Development" during the current year.

**DEMAND NO. 38**

**Major Head : 2220—Information and Publicity**

**Dr. Asim Kumar Dasgupta** : Sir, I beg to move that a sum of Rs. 5,08,40,000 be granted for expenditure under Demand No. 38, Major Head : "2220—Information and Publicity" during the current year.

**DEMAND NO. 39**

**Major Head : 2230—Labour and Employment**

**Dr. Asim Kumar Dasgupta** : Sir, I beg to move that a sum of Rs. 2,89,46,000 be granted for expenditure under Demand No. 39, Major Head : "2230—Labour and Employment" during the current year.

**DEMAND NO. 42**

**Major Heads : 2235—Social Security and Welfare (Social Welfare) and 4235—Capital Outlay on Social Security and Welfare (Social Welfare)**

**Dr. Asim Kumar Dasgupta** : Sir, I beg to move that a sum of Rs. 13,10,80,000 be granted for expenditure under Demand No. 42, Major Heads : "2235—Social Security and Welfare (Social Welfare) and 4235—Capital Outlay on Social Security and Welfare (Social Welfare)" during the current year.

**DEMAND NO. 45**

**Major Head : 2251—Secretariat—Social Services**

**Dr. Asim Kumar Dasgupta** : Sir, I beg to move that a sum of Rs. 65,90,000 be granted for expenditure under Demand No. 45, Major Head : "2251—Secretariat—Social Services" during the current year.

**DEMAND NO. 46**

**Major Head : 2250—Other Social Services**

**Dr. Asim Kumar Dasgupta** : Sir, I beg to move that a sum of Rs. 26,78,92,000 be granted for expenditure under Demand No. 46, Major Head : "2250—Other Social Services" during the current year.

## DEMAND NO. 47

### Major Head : 2401—Crop Husbandry

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to move that a sum of Rs. 5,30,19,000 be granted for expenditure under Demand No 47, Major Head : "2401—Crop Husbandry" during the current year.

## DEMAND NO. 48

### Major Head : 2402—Soil and Water Conservation

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to move that a sum of Rs. 67,44,000 be granted for expenditure under Demand No. 48, Major Head : "2402—Soil and Water Conservation" during the current year.

## DEMAND NO. 49

### Major Head : 2403—Animal Husbandry

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to move that a sum of Rs. 5,70,47,000 be granted for expenditure under Demand No. 49, Major Head : "2403—Animal Husbandry" during the current year.

## DEMAND NO. 50

### Major Heads : 2404—Dairy Development and 4404—Capital Outlay on Dairy Development (Excluding Public Undertakings)

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to move that a sum of Rs. 8,54,13,000 be granted for expenditure under Demand No. 50, Major Heads : "2404—Dairy Development and 4404—Capital Outlay on Dairy Development (Excluding Public Undertakings)" during the current year.

## DEMAND NO. 51

### Major Head : 2405—Fisheries

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to move that a sum of Rs. 3,05,95,000 be granted for expenditure under Demand No. 51, Major Head : "2405—Fisheries" during the current year.

## DEMAND NO. 52

### Major Head : 2406—Forestry and Wild Life

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to move that a sum of

Rs. 2,65,90,000 be granted for expenditure under Demand No. 52, Major Head : "2406—Forestry and Wild Life" during the current year.

**DEMAND NO. 54**

**Major Head : 2408—Food, Storage and Warehousing**

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to move that a sum of Rs. 2,57,05,000 be granted for expenditure under Demand No. 54, Major Head : "2408—Food, Storage and Warehousing" during the current year.

**DEMAND NO. 55**

**Major Head : 2415—Agricultural Research and Education**

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to move that a sum of Rs. 45,25,000 be granted for expenditure under Demand No. 55, Major Head : "2415—Agricultural Research and Education" during the current year.

**DEMAND NO. 58**

**Major Head : 2435—Other Agricultural Programmes**

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to move that a sum of Rs. 17,15,000 be granted for expenditure under Demand No. 58, Major Head : "2435—Other Agricultural Programmes" during the current year.

**DEMAND NO. 59**

**Major Head : 2501—Special Programmes for Rural Development**

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to move that a sum of Rs. 23,25,000 be granted for expenditure under Demand No. 59, Major Head : "2501—Special Programmes for Rural Development" during the current year.

**DEMAND NO. 60**

**Major Head : 2505—Rural Employment**

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to move that a sum of Rs. 94,37,13,000 be granted for expenditure under Demand No. 60, Major Head : "2505—Rural Employment" during the current year.

## DEMAND NO. 61

### Major Head : 2506—Land Reforms

**Dr. Asim Kumar Dasgupta** : Sir, I beg to move that a sum of Rs. 2,10,60,000 be granted for expenditure under Demand No. 61, Major Head : "2506—Land Reforms" during the current year.

## DEMAND NO. 62

### Major Heads : 2515—Other Rural Development Programmes (Panchayati Raj) and 3604—Compensation and Assignments to Local Bodies and Panchayati Raj Institutions (Panchayati Raj)

**Dr. Asim Kumar Dasgupta** : Sir, I beg to move that a sum of Rs. 3,95,52,000 be granted for expenditure under Demand No. 62, Major Heads : "2515—Other Rural Development Programmes (Panchayati Raj) and 3604—Compensation and Assignments to Local Bodies and Panchayati Raj Institutions (Panchayati Raj)" during the current year.

## DEMAND NO. 63

### Major Head : 2515—Other Rural Development Programmes (Community Development)

**Dr. Asim Kumar Dasgupta** : Sir, I beg to move that a sum of Rs. 1,73,45,000 be granted for expenditure under Demand No. 63, Major Head : "2515—Other Rural Development Programmes (Community Development)" during the current year.

## DEMAND NO. 64

### Major Head : 2551—Hill Areas

**Dr. Asim Kumar Dasgupta** : Sir, I beg to move that a sum of Rs. 3,15,40,000 be granted for expenditure under Demand No. 64, Major Head : "2551—Hill Areas" during the current year.

## DEMAND NO. 65

### Major Head : 4575—Capital Outlay on Other Special Areas Programmes

**Dr. Asim Kumar Dasgupta** : Sir, I beg to move that a sum of

Rs. 16,33,00,000 be granted for expenditure under Demand No. 65 Major Head : "4575—Capital Outlay on Other Special Areas Programmes" during the current year.

## DEMAND NO. 66

### Major Head : 2701—Major and Medium Irrigation

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to move that a sum of Rs. 9,22,89,000 be granted for expenditure under Demand No. 66, Major Head : "2701—Major and Medium Irrigation" during the current year.

## DEMAND NO. 67

### Major Heads : 2702—Minor Irrigation, 4702—Capital Outlay on Minor Irrigation and 4705—Capital Outlay on Command Area Development

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to move that a sum of Rs. 73,39,13,000 be granted for expenditure under Demand No. 67, Major Heads : "2702—Minor Irrigation, 4702—Capital Outlay on Minor Irrigation and 4705—Capital Outlay on Command Area Development" during the current year.

## DEMAND NO. 68

### Major Heads : 2711—Flood Control and 4711—Capital Outlay on Flood Control Projects

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to move that a sum of Rs. 61,81,000 be granted for expenditure under Demand No. 68, Major Heads : "2711—Flood Control and 4711—Capital Outlay on Flood Control Projects" during the current year.

## DEMAND NO. 73

### Major Head : 6851—Loans for Villages and Small Industries (Excluding Public Undertakings)

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to move that a sum of Rs. 2,70,00,000 be granted for expenditure under Demand No. 73, Major Head : "6851—Loans for Villages and Small Industries (Excluding Public Undertakings)" during the current year.

## DEMAND NO. 74

**Major Heads : 2852—Industries (Closed and Sick Industries) and 6858—Loans for Engineering Industries (Closed and Sick Industries)**

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to move that a sum of Rs. 1,49,62,000 be granted for expenditure under Demand No. 74, Major Heads : "2852—Industries (Closed and Sick Industries) and 6858—Loans for Engineering Industries (Closed and Sick Industries)" during the current year.

## DEMAND NO. 75

**Major Head : 2852—Industries (Excluding Public Undertakings and Closed & Sick Industries)**

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to move that a sum of Rs. 1,38,93,000 be granted for expenditure under Demand No. 75, Major Head : "2852—Industries (Excluding Public Undertakings & Closed and Sick Industries)" during the current year.

## DEMAND NO. 77

**Major Head : 3051—Ports and Lighthouses**

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to move that a sum of Rs. 3,00,000 be granted for expenditure under Demand No. 77, Major Head : "3051—Ports and Lighthouses" during the current year.

## DEMAND NO. 79

**Major Heads : 3054—Roads and Bridges and 5054—Capital Outlay on Roads and Bridges**

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to move that a sum of Rs. 1,13,37,63,000 be granted for expenditure under Demand No. 79, Major Heads : "3054—Roads and Bridges and 5054—Capital Outlay on Roads and Bridges" during the current year.

## DEMAND NO. 80

**Major Heads : 3055—Road Transport, 3056—Capital Outlay on Inland Water Transport and 5055—Capital Outlay on Road Transport**

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to move that a sum of Rs. 19,71,95,000 be granted for expenditure under Demand No. 80, Major Heads : "3055—Road Transport, 3056—Capital Outlay on Inland Water Transport and 5055—Capital Outlay on Road Transport" during the current year.

**DEMAND NO. 82**

**Major Head : 3425—Other Scientific Research**

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to move that a sum of Rs. 22,000 be granted for expenditure under Demand No. 82, Major Head : "3425—Other Scientific Research" during the current year.

**DEMAND NO. 83**

**Major Head : 3451—Secretariat—Economic Services**

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to move that a sum of Rs. 1,16,02,000 be granted for expenditue under Demand No. 83, Major Head : "3451—Secretariat—Economic Services" during the current year.

**DEMAND NO. 84**

**Major Head : 5452—Capital Outlay on Tourism**

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to move that a sum of Rs. 20,00,000 be granted for expenditure under Demand No. 84, Major Head : "5452—Capital Outlay on Tourism" during the current year.

**DEMAND NO. 85**

**Major Head : 3454—Census Curveys and Statistics**

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to move that a sum of Rs. 1,12,87,000 be granted for expenditure under Demand No. 85, Major Head : "3454—Census, Surveys and Statistics" during the current year.

**DEMAND NO. 87**

**Major Head : 5465—Investment in General Financial and Trading Institutions**

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to move that a sum of Rs. 3,36,05,000 be granted for expenditure under Demand No. 87, Major

Head : "5465—Investment in General Financial and Trading Institutions" during the current year.

## DEMAND NO. 89

### Major Head : 2215—Water Supply and Sanitation (Prevention of Air and Water Pollution)

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to move that a sum of Rs. 6,00,16,000 be granted for expenditure under Demand No. 89, Major Head : "2215—Water Supply and Sanitation (Prevention of Air and Water Pollution)" during the current year.

## DEMAND NO. 92

### Major Head : 4858—Capital Outlay on Engineering Industries (Public Undertakings)

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to move that a sum of Rs. 82,24,000 be granted for expenditure under Demand No. 92, Major Head : "4858—Capital Outlay on Engineering Industries (Public Undertakings)" during the current year.

## DEMAND NO. 93

### Major Head : 4856—Capital Outlay on Petro-Chemical Industries (Excluding Public Undertakings)

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to move that a sum of Rs. 40,26,95,000 be granted for expenditure under Demand No. 93, Major Head : "4856—Capital Outlay on Petro-Chemical Industries (Excluding Public Undertakings)" during the current year.

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় :** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আজকে এখান ডিমান্ডস ফর সাপ্লিমেন্টারি গ্রান্টস ৯৬-৯৭ বিষয়ে আলোচনা শুরু করছি।

অতিরিক্ত ব্যয়বরাদ্দ ৯৬-৯৭ যে টাকা ধরা হয়েছে, সেটা হচ্ছে ৭৯১ কোটি ৯৭ লক্ষ ৬৪ হাজার ৩৭ টাকা। এই একটা বিষয়ে আমি গতবারও বলেছিলাম, অসীমবাবু একটা কথা বোঝাবার চেষ্টা করেন, অতিরিক্ত ব্যয়বরাদ্দ হচ্ছে যে, মূল বাজেটের অংশটা ঠিক রেখে তারপর দপ্তরের টাকাগুলো রি-অ্যালোকেশন করেন। কিসের ভিত্তিতে তিনি এটা বলেন, তা পরিষ্কার নয়। আমি প্রত্যেকটা ডিমান্ড হিসাবে পরে আসব। তাতে যে এক্সপ্ল্যানেটরি মেমোরান্ডাম থাকছে, তার প্রত্যেকটাতে দেখা যায়, অধিকাংশ ক্ষেত্রে টু মিট লার্জার

এস্ট্যাবলিশমেন্ট চার্জেস। এই টাকার মূল অংশটা নন-প্ল্যান এক্সপেন্ডিচারে যাচ্ছে। আগের দিনও এই কথাটা বলবার চেষ্টা করেছিলাম যে, কেন্দ্রীয় সরকারের কাছ থেকে আপনি যে টাকাটা পান প্রতি বছর, এই টাকাটা ১৯৯৬-৯৭ সালে কত ছিল? আমি একটা হিসেব করে দেখছিলাম যে, কেন্দ্রীয় সরকার পশ্চিমবাংলা থেকে কর আদায় করে—যেমন ইনকাম ট্যাক্স এবং তার একটা শেয়ার আপনি পান। রাজ্য কেন্দ্র থেকে ৯৬-৯৭ সালে কর এবং শুল্ক বাবদ কত পেয়েছিল? গ্রান্টস অ্যান্ড শেয়ারস-৩,৭০০ কোটি ৯৩ লক্ষ টাকা। কেন্দ্রীয় সরকারের কাছ থেকে লোন পেয়েছিলেন ২,৭১২ কোটি ৭৭ লক্ষ টাকা। মোট ৬,৪১৩ কোটি ৭০ লক্ষ টাকা আপনি কেন্দ্র থেকে পেয়েছেন। মূল বাজেট ছিল ১৩,০৮১ কোটি ৮০ লক্ষ টাকা, পরে রিভাইজড করেছিলেন ১২,৮০১ কোটি ৯৭ লক্ষ টাকা এবং প্ল্যান আউটলে প্রথমে ৩০৮০ কোটি ৯৪ লক্ষ ধরেছিলেন, পরে বলেছেন বরাদ্দ হয়েছে ৩,১৬৫ কোটি টাকা। আমি সেই প্রসঙ্গে যাব। আপনার বাজেট এস্টিমেটস ৯৬-৯৭ ১৩,০৮১ কোটি ৮০ লক্ষ টাকা, রিভাইজড ১২,৮০১ কোটি ৯৭ লক্ষ টাকা। আপনি কেন্দ্র থেকে পেয়েছেন ৬,৪১৩ কোটি ৭০ লক্ষ টাকা। এর মধ্যে থেকে আপনি একটা হিসেব হয়ত দেবেন, এর থেকে কেন্দ্র দু'হাজার কোটি টাকা কেটে নিয়েছেন। এই কেটে নেওয়ার অর্থ কি?

আপনারা যে মূল বাজেট, টোট্যাল বাজেট তার ৫০ পারসেন্ট টাকা কেন্দ্র থেকে পাচ্ছেন। কিন্তু বক্তব্য রেখে বলছেন ১/৩ ভাগ আপনারা পাচ্ছেন। এখানেই আপনাদের সঙ্গে আমাদের বেসিক ডিফারেন্স। আপনি গ্রান্টস, এইডস, শেয়ারস এবং লোনস—সব মিলিয়ে যে পরিমাণ টাকা পাচ্ছেন তা আপনার রাজ্যের মোট বাজেটের পরিকল্পনা খাতে এবং পরিকল্পনা বহির্ভূত খাতে যে টাকা তার অর্ধেক পাচ্ছেন। কিন্তু একথা আপনার বাজেট বক্তৃতায় স্পষ্ট করে বলা থাকে না। তাই আপনাকে বলতে চাই, আপনি সত্যকে ঢাকছেন এবং বিভ্রান্ত করছেন। ১৯৯৬-৯৭ সালের যোজনায় যে ইন্টারেস্ট পেমেন্ট চার্জড অ্যাকাউন্টে থাকে তার পরিমাণ হচ্ছে ২ হাজার ৬ কোটি ৮৪ লক্ষ ২৫ হাজার টাকা। আপনি ঋণ ভারে জর্জরিত। এত টাকা যদি প্রতি বছর ঋণ শোধ করতে চলে যায় তাহলে যোজনার কাজ করবেন কি করে? এ ব্যাপারে আজকে কাগজেও একটা লেখা দেখলাম, কেন্দ্রীয় সরকার যোজনা খাতে যে টাকা বরাদ্দ করেন নির্দিষ্ট বছরের সময়সীমার মধ্যে তা খরচ করতে না পারলে কেন্দ্রীয় সরকার টাকা কমিয়ে দেবেন। এবং তা হলে আবার একটা অনিশ্চয়তার মুখোমুখি হতে হবে। এইরকম কেন্দ্রীয় সরকারের কাছে আলোচনা হচ্ছে কিনা? আপনার ব্যয়বরাদ্দের অনুমোদিত টাকা আপনি দপ্তরগুলোকে দিতে পারছেন না। পরিকল্পনা খাতে যা বরাদ্দ আছে তাও আপনি দিতে পারছেন না। আপনি ১৯৯৬-৯৭ সালে এই যে টাকা খরচ করে ফেলেছেন তা সত্ত্বেও এই অনুমোদন আমরা কেন দিতে পারি না? তার কারণ হচ্ছে ২০ বছর পরেও আমাদের রাজ্যে ৪৫ লক্ষ টাকা আর্সেনিক দূষিত জলের দূষণে আক্রান্ত। ১০/১২ হাজার গ্রামের লোক পরিশ্রুত পানীয় জল পাচ্ছে না। এখনও পর্যন্ত হাসপাতালে শয্যা সংখ্যা বা প্রাথমিক স্কুলের সংখ্যা বাড়ানো গেল না

কেন তার জবাবে মামলা হচ্ছে বলে বাড়ানো গেল না—এইসব অবাস্তব কথা বলে বিভ্রান্তি সৃষ্টি করার চেষ্টা করছেন। আজকে আপনি সব পঞ্চায়েতে অডিট করাতে পারছেন না। এ বিষয়ে কেন আমরা অনুমোদন দেব? আমরা বলেছি, গত ২০ বছরে রাজ্যের কোনও জেলাপরিষদে অডিট হয়নি। ৩৪১টা পঞ্চায়েত সমিতির মধ্যে ৯টাতে অডিট হয়েছে আট টু ৮৬। জেলা পরিষদে অডিট হয়নি। আপনি অর্থমন্ত্রী হিসাবে অডিট করার জন্য কেন ডিপার্টমেন্টের মাধ্যমে বিভিন্ন পঞ্চায়েত, জেলাপরিষদ বা পঞ্চায়েত মন্ত্রকের কাছে বলছেন না? কেন অডিট রিপোর্ট বিধানসভায় পেশ করা হবে না? আপনার কাছে যে উত্তর থাকে দিয়ে বাকিটা আপনি বাইপাস করে চলে যাবেন এটা হতে পারে না। আজকে সেই কারণে বলতে হচ্ছে, পরিকল্পনা এবং উন্নয়নের অগ্রগতি এখানে স্তব্ধ হয়ে যাচ্ছে। ২০ বছরেও কোন প্ল্যান এখানে তৈরি হল না। যোজনার কথা বলতে গেলে সরকার ডাইরেক্‌শন লেস হয়ে পড়েছে। আমি বার বার বলেছি, এই সরকারের ম্যানেজেরিয়াল এফিসিয়েন্সির অভাব হচ্ছে। মাননীয় ডঃ বিধানচন্দ্র রায়-এর দূরদর্শিতা ছিল, তিনি জানতেন কিভাবে বাংলাকে তৈরি করতে হয়। আর, ২০ বছর মুখ্যমন্ত্রী থেকে উনি বাংলার জন্য একটা পরিকল্পনাও করতে পারলেন না। আজকে এই অবস্থায় এসে উত্তর বাংলার জন্য একটা মাস্টার প্ল্যান করার চেষ্টা হচ্ছে। এবং এইভাবে ওখানকার মানুষের ধুমায়িত ক্ষোভকে চাপা দেওয়ার চেষ্টা করা হচ্ছে।

সেদিনকে আর. এস. পি.-র বিধায়ক মাননীয় সুভাষবাবু দক্ষিণ ২৪ পরগনার সুন্দরবনের কিছু সমস্যার কথা বোঝাবার চেষ্টা করছিলেন। আমি সেগুলো মন দিয়ে গভীরভাবে বোঝার চেষ্টা করছিলাম। কিন্তু এই সমস্যাগুলোর গভীরে যাওয়া হচ্ছে না।

আমি এবারে ডিমান্ড অনুযায়ী এগোতে এগোতে যাব।

[2-40 – 2-50 p.m.]

আমি তাই আবার দাবি করছি, এ ক্ষেত্রে আপনি অতিরিক্ত বরাদ্দ দাবি করুন। আপনি যদি তা করেন তাহলে তা অনুমোদন করতে আমরা কোনও দ্বিধা করব না। আশা করব এ সম্পর্কে আপনি আপনার সুস্পষ্ট বক্তব্যে আমাদের কাছে রাখবেন।

এরপর আমি আসছি ডিমান্ড নং ২৭, আদার অ্যাডমিনিস্ট্রেটিভ সার্ভিস এক্সক্লুডিং ফায়ার প্রোটেকশন অ্যান্ড কন্ট্রোল। আজকে আপনি এখানে হোম গার্ডদের কথা উল্লেখ করেছেন। আপনি জানেন যে সার্ভিসের সঙ্গে যুক্ত কর্মিরা ৬০ বছর বয়সে রিটায়ার করার পর—আমার কাছে কয়েক দিন আগে হোম গার্ড ফেডারেশনের নেতারা এসেছিলেন, তাঁরা বলছেন, হোম গার্ডরা ৬০ বছর বয়সের পর যখন রিটায়ার করছে তখন তাদের কোনও বেনিফিট দেওয়া হচ্ছে না। তাদের জন্য কোনও বেনিফিটের ব্যবস্থা নেই। আমি তারপর দু'দিন হোম গার্ড মন্ত্রীর সঙ্গে কথা বলার চেষ্টা করেছিলাম—কে এবারে মন্ত্রী হয়েছেন জানি না, আমি ভদ্রলোককে চিনি না—তাঁকে ধরা যায়নি। আমার প্রশ্ন হচ্ছে যে হোম

গার্ডরা ৬০ বছর বয়সের পরে রিটায়ার করছে তাদের ন্যূনতম বেনিফিট কেন সরকারের পক্ষ থেকে দেওয়া হবে না? একটা এককালীন সহায়তা বা একটা এড্ বা একটা অ্যাসিস্ট্যান্স, কিছুই দেওয়া হচ্ছে না! রাজ্য সরকার হোম গার্ডদের এই পরিস্থিতির মধ্যে রেখে দিয়েছে। এ-ব্যাপারে আপনি স্পেসিফিক ওপিনিয়ন জানান আমাদের কাছে।

এরপরে আসছি, জেনারেল এডুকেশনে। এ ক্ষেত্রে বরাদ্দ বাড়ুক। আমরা বরাবরই চাই এ ক্ষেত্রে আপনি বেশি বেশি করে অর্থ বরাদ্দ ধার্য করুন। ২ হাজার ২৯২ কোটি ২৭ লক্ষ ২১ হাজার টাকার পরে সাপ্লিমেন্টারি ডিমান্ড এনেছেন ৮৪ কোটি ২ লক্ষ ১২ হাজার টাকা। এ সবই বুঝলাম, কিন্তু শিক্ষা দপ্তর মূলত নিয়ন্ত্রিত হচ্ছে আলিমুদ্দিন স্ট্রীট থেকে। আজকে আমাদের ভাবতেও খারাপ লাগছে, এই বিধানসভায় দাঁড়িয়ে যে যে অভিযোগ বিরোধী দলগুলির পক্ষ থেকে করা হচ্ছে তাতে দেখা যাচ্ছে যে, বোর্ড অফ সেকেন্ডারি এডুকেশন চালাচ্ছে কারা, সেখানে কাদের নিয়োগ করা হয়েছে, কারা স্ট্রং রুমের দায়িত্বে থাকছে, প্রশ্ন ফাঁস কেন হচ্ছে। এটা একটা সেন্সেশনাল ব্যাপার। আমি এ-ব্যাপারে অসীমবাবুর বক্তব্য শুনতে চাই। বুদ্ধদেব ভট্টাচার্য বেহালার মিলনদার কোচিং-এর মিলনদাকে সাসপেন্ড করেছেন। তার বিরুদ্ধে অভিযোগ, তিনি কোচিং চালান, সাজেশন বিক্রি করেন এবং সাথে সাথে বুদ্ধদেববাবুর দপ্তরে চাকরি করেন। দু'বছর তথ্য দপ্তরের কোন কাজ না করেও মাইনে নিয়েছেন। এরপরেও কি বুদ্ধদেববাবুর কোনও নৈতিক অধিকার আছে এখানে মন্ত্রী হয়ে বসে থাকবার? একজন লোক দু'বছর কাজ না করেও মাইনে নিয়ে গেছে, তাহলে আমরা কিসের জন্য অতিরিক্ত বরাদ্দ মঞ্জুর করব? দু'বছর ধরে ঐ জিনিস চলেছে, আজকে জবাব দিতে হবে এই জঘন্য ব্যাপারের। কোন রাজ্যে এই জিনিস হয়েছে? আজকে তাকে ধরে বড় বড় কথা বলা হয়েছে, 'তাকে সাসপেন্ড করা হয়েছে।' কি কারণে সাসপেন্ড করা হয়েছে? বুদ্ধদেববাবুকে শুদ্ধু মন্ত্রিসভা থেকে সাসপেন্ড করা উচিত। এইভাবে দপ্তর চলছে! সিপিএম দলে নাম লেখানো থাকলে, ইউনিয়নের নেতা হলে, কো-অর্ডিনেশন কমিটির নেতা হলে, ১২ জুলাই কমিটির নেতা হলেই সাত খুন মাফ হয়ে গেল। মিলনদা সাজেশনের নামে প্রশ্নপত্র পার্টির নেতাদের বাড়িতে পৌঁছে দিল, মিলনদা দু'বছর কাজে না গিয়েও মাইনে পেয়ে গেল। এটা হতে পারে না, এর জবাবদিহি করতে হবে।

ডিমান্ড নং ৩২—হেড অফ অ্যাকাউন্ট ২২১০—মেডিক্যাল অ্যান্ড পাবলিক হেল্থ। এই মুহূর্তে কলকাতা মেডিক্যাল কলেজ অ্যান্ড হসপিটালে জুনিয়র ডাক্তারদের ধর্মঘট চলছে। স্বাস্থ্য মন্ত্রী মেডিকেল কলেজ ভিজিট করতে যাবেন না? হাসপাতাল বন্ধ হয়ে যাবার মতো উপক্রম হয়েছে। কলকাতা শহরে মেডিক্যাল কলেজের মতো হাসপাতালে ক্ষুর দিয়ে ডাক্তারের গলা কেটে দিচ্ছে। সরকার ব্যাপারটার গুরুত্বই বুঝতে পারছে না, আজকে পাঁচ দিন ধরে হাসপাতাল বন্ধ হয়ে আছে।

[2-50 – 3-00 p.m.]

আজকে হাসপাতালগুলিতে শয্যা সংখ্যা বাড়েনি। সেটা এখন কি পর্যায়ে আছে সেটাই আমি বলছি। আজকে মানুষের চোখের রোগ হলে মাদ্রাজের নেত্রালয়ে চলে যায়। সেখানে গিয়ে চোখের রোগ দেখিয়ে আসে। অথচ মেডিক্যাল কলেজে আই ইউনিট তৈরি হয়েছে। কিন্তু আই ইউনিটের ইনফ্রাস্ট্রাকচার তৈরি করতে পারছেন না। ফলে ট্রেন্ড দেখা যাচ্ছে নার্সিং হোমে চলে যাওয়া। দরিদ্র মানুষ যাদের রোজগার কম, তারা যতটুকু রোজগার করে সেই রোজগারের দ্বারা কোনও রোগ সারাতে হলে তাদেরকে নার্সিং হোমে চলে যেতে হবে। কমপ্লিকেটেড রোগের সুচিকিৎসার ব্যবস্থা করতে পারছেন না। এর ফলে মানুষ নার্সিং হোমগুলিতে নির্ভরশীল হয়ে পড়ছে। রুগীর পথ্যের ব্যাপারে পি. জি. হাসপাতালের ক্ষেত্রে একটা তথ্য দেওয়া হল ৯ টাকা। আমার প্রশ্ন হচ্ছে, একজন রোগীর এই ৯ টাকায় ৩ বেলা পথ্য হতে পারে? রোগীর এই ৯ টাকা পথ্য যাতে বৃদ্ধি হয় সেই ব্যাপারে কখনো আলোচনা হবে না? কেন অপোজিশনের সঙ্গে এই ব্যাপারে মুখোমুখি হবেন না? আমি আপনাকে বলতে চাই, এই ব্যাপারে আপোজিশনের সঙ্গে মুখোমুখি হতে হবে, আলোচনা করতে হবে। এরপর আপনি আরবান ডেভেলপমেন্ট নিয়ে অতিরিক্ত চেয়েছেন ৪৫ কোটি ৭৬ লক্ষ টাকা। আমি এর আগেরদিন বলেছি, অসীমবাবু আরবান এরিয়ায় চেষ্টা করুন স্ক্যাভেনজার্স প্রথা বিলোপ করার। এই যে কেন্দ্রীয় সরকারের অ্যাসিস্ট্যান্স পাচ্ছেন এন. এস. ডি. পি. প্রোগ্রামে (ন্যাশনাল স্লাম ডেভেলপমেন্ট প্রোগ্রাম) তাতে মানুষের মল মানুষ মাথায় করে বইবে না। কিন্তু আজও এই জিনিস হচ্ছে। শহর এলাকায় মানুষ মাথায় করে মানুষের মল বইছে। কেন্দ্রীয় সহায়তায় এন. এস. ডি. পি.র যে প্রোগ্রাম তার ডিটেলস রিপোর্ট আমরা আজ পর্যন্ত পাচ্ছি না। আর না পাবার ফলে আমরা অন্ধকারে থাকছি। আজ কলকাতা শহর সমেত সর্বত্র আনস্ক্রুপুলাস, ডিসঅনেস্ট প্রোমোটারদের স্বর্গ রাজ্য হয়ে গেছে। মন্ত্রিসভার সিদ্ধান্তকে অগ্রাহ্য করে আপনাদের লোক বাইপাশের ধারে সরাসরি অসাধু প্রোমোটারদের পক্ষে দালালি করছেন। এর আগেরদিন আমি অভিযোগ করেছিলাম হলদিরাম ভুজিয়াওয়ালার ব্যাপারে। রবীনবাবু তথ্য দিয়ে বোঝাবার চেষ্টা করলেন কোথায় কি প্রবলেম ছিল। আমি আজকে আর সেই প্রসঙ্গে যাচ্ছি না। কিন্তু তার উত্তর আপনি দেননি সুস্পষ্টভাবে। বাইরে থেকে উত্তর আমাকে সংগ্রহ করতে হয়েছে। এরপর আসি ডিমান্ড নাম্বার ৩৮, ইনফরমেশন অ্যান্ড পাবলিসিটি। এটা "গণশক্তি'র একটা সেকেন্ডারি অফিস হয়ে গেছে। গণশক্তি কাগজে বিজ্ঞাপন যে পরিমাণ দেওয়া হয়, যে পরিমাণ আর্থিক অনুদান গণশক্তি কাগজকে দেওয়া হয়—সেদিন দেখলাম কলকাতার বহু লিডিং ডেলি নিউজ পেপারগুলিকে তা দেওয়া হয় না। গণশক্তি হচ্ছে আপনাদের পার্টির অরগ্যান, সেই গণশক্তি পত্রিকাকে বিজ্ঞাপন দিয়ে একটা প্রিসিডেন্ট তৈরি করে রেখেছেন। যে গণশক্তি ভবনটি তৈরি করলেন ঐসব টাকা দিয়ে সেটি আমার বিধানসভা কেন্দ্রের মধ্যে পড়ে। ইচ্ছা ছিল ভিতরে গিয়ে দেখে আসবো। শ্রী অনিল বিশ্বাস মহাশয় গণশক্তির এডিটর। তিনি

একটি বিবৃতি দিয়ে বললেন, আমরা মাদুর থেকে ইন্টারনেটে পৌছে গেছি। এখন এই মাদুর থেকে ইন্টারনেটে পৌছবার জন্য যদি বছরে ৫০ লক্ষ টাকা বরাদ্দ থাকে তাহলে মাদুর থেকে ইন্টারনেটে পৌছবেন না তো কি মাদুর থেকে ছেঁড়া কাঁথায় পৌছবেন? সি.পি.এম.এর পার্টির হেড কোয়ার্টার আলিমুদ্দিন স্ট্রীটে বানিয়েছেন। এই সম্পর্কে এককালে বহু বলেছি। এটাও আমার বিধানসভা কেন্দ্রের মধ্যে পড়ে। ঐ ভবনে যাবার সৌভাগ্য আমার হয়েছিল। প্রমোদবাবুর মৃত্যুর পরে কিম্বা একবার, দু'বার মাল্যদান করতে ওখানে দু'একবার গেছি। কিন্তু গণশক্তি দপ্তরে যাইনি। ঐ গণশক্তির সঙ্গে এমন একজনের যোগসাজস রয়েছে, যখন তার মন্ত্রিত্ব চলে যায় তখন তিনি গণশক্তির প্রুফ দেখেন, আবার যখন তিনি জিতে এসেছেন তখন মন্ত্রকের দায়িত্ব নেন। সুতরাং গণশক্তি দপ্তরে মাধ্যমিকের প্রশ্নপত্র চলে যাবে না তো, কাদের কাছে যাবে? ঐ গণশক্তির বহু রথী-মহারথীর ছেলেমেয়ে এবারের মাধ্যমিক পরীক্ষায় বসেছিল। এ ব্যাপারে কোনও উত্তর দেবার কিছু নেই। এবার আমি আসি ডিমান্ড নাম্বার ৩৯—লেবার অ্যান্ড এমপ্লয়মেন্ট। আজকে এমপ্লয়মেন্টের কি অবস্থা? ৫৫ লক্ষ ছেলেমেয়ে পশ্চিমবাংলায় বেকার, তারা চাকরী পাচ্ছে না। ১৭/১৮ বছর ধরে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে তাদের নাম লেখা আছে। কিন্তু কোন কল্-লেটার নেই। কি সিস্টেমের মধ্য দিয়ে এগুচ্ছে? বছর অতিক্রান্ত করে যাচ্ছে আর প্রতি বছর ৫০ হাজার করে নাম কেটে বাদ চলে যাচ্ছে। রিসেন্টলি সুপ্রীম কোর্ট একটা নির্দেশ দিয়েছে। আপনি বলুন, এইরকম কোনও নির্দেশ সুপ্রীম কোর্টের কাছ থেকে পেয়েছেন কি না?

এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের বাইরে ডাইরেক্ট রিক্রুটমেন্টের ক্ষেত্রে সরাসরি অ্যাডভার্টাইজমেন্ট করে ডিপার্টমেন্টে লোক নেওয়া যাবে। আপনার কাছে জানতে চাই, বেকার সমস্যার সমাধানের ক্ষেত্রে আপনারা কোন নির্দিষ্ট নীতি গ্রহণ করবেন কি না? এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের বাইরে গিয়ে ডাইরেক্ট রিক্রুটমেন্ট করবেন না, তা না হলে সুপ্রিম কোর্টের নির্দেশ মেনে ডাইরেক্ট অ্যাডভার্টাইসমেন্টের মাধ্যমে যোগ্যতার ভিত্তিতে নিয়োগ করবেন—এ সম্পর্কে সরকারের অর্ডারটা কি তা আমাদের কাছে পরিষ্কার নয়। আশা করি সেটা বলবেন। এরপর আমি ডিমান্ড নং ৫১ ফিশারিস সম্পর্কে আসছি। কিরণময় নন্দ মহাশয় এখানে নেই, অসীমবাবুকে বলব, এটা ঐ বসুদের দপ্তর হয়ে গিয়েছে—কারুর নাম চন্দন বসু, কারুর নাম টুটু বসু। এরা সব মাছের ভেড়ি এবং চিংড়ি মাছের ব্যবসা করে লাল হয়ে যাচ্ছে। সরকারি উদ্যোগের সব ভেড়ি এবং চিংড়ির এক্সপোর্টের টোট্যাল ব্যাপারটা এরা নিয়ন্ত্রণ করে ফেলেছে। এই ফিশারিশে একদিকে ওয়ার্ল্ড ব্যাঙ্কের টাকা আর এক দিকে এদের হাতে এই দপ্তরের বন্ধকী—এইভাবে এই মৎস্য দপ্তরটা চলছে। মুখে এরা প্রায়ই বলেন যে মাছ উৎপাদনে ভারতবর্ষের মধ্যে আমরা প্রথম। আরে, ভারতবর্ষের অনেক প্রদেশের লোক তো মাছই খায় না, তাহলে প্রথম হবেন না কেন? একদিকে বলছেন প্রথম আবার দেখছি একদিন অন্ধ্র থেকে মাছ না এলে এখানকার মাছের বাজারে সঙ্কট দেখা দেয়। অন্ধ্র, কর্ণাটকের লোকেরা মাছ খায় না তাই তারা এখানে পাঠিয়ে দেয় আর আপনারা মাছের

উৎপাদনে প্রথম বলে খুব হৈ চৈ করেন। আর উৎপাদন বাড়লেই বা কি হবে—এই তো আলু চাষীরা উৎপাদন করতে গিয়ে কি অবস্থায় পড়েছে সেটা সকলেই জানেন। উৎপাদন বৃদ্ধির স্লোগান তুলে আলুর উৎপাদন বাড়লো অথচ আপনাদের ফার-সাইটনেসের অভাব। ১৯৯৬-৯৭ সালে আপনারা অ্যাসেস করতে পারলেন না যে ১৯৯৭-৯৮ সালে এত আলু উৎপাদন হতে পারে এবং তার ফলে সেই পরিমাণে আপনারা কোল্ড স্টোরেজও বাড়ালেন না। ১৯৯২-৯৩ সালের পর কোল্ড স্টোরেজ তো আর বাড়লোই না। এ ক্ষেত্রে সরকার থেকে যে ইনসেন্টিভ দেওয়া হত তাও দেওয়া হচ্ছে না। এর রেজাল্ট হ'ল, আজকে আলু চাষীরা মাথায় হাত দিয়ে বসে পড়েছে। গতকাল তারকেশ্বরে গিয়েছিলাম, সেখানে গিয়ে দেখলাম আলু চাষীরা এক টাকা কে.জি. দরে আলু বিক্রি করতে বাধ্য হচ্ছে। ভাবুন কি অবস্থা—এক টাকা কে.জি. আলু। আলু চাষীদের সমস্যাটা কে দেখবে... বীরেনবাবু বয়স্ক লোক, কি বলছে না বলছেন অর্ধেক বোঝা যায় না, তার উপর এইরকম একটা গুরুত্বপূর্ণ দপ্তর ছেড়ে দিয়ে বসে আছেন। সেখানে যার যা ইচ্ছা তাই করছে। ...ন, আজকে ৭৫ শতাংশ আলুর বন্ড পঞ্চায়েতের হাতে দিচ্ছেন। সামনে পঞ্চায়েত নির্বাচ... আসছে কাজেই সেই বন্ড নিয়ে কি হচ্ছে সকলেই জানেন। আজকে সেই বন্ড ব্ল্যাক হচ্ছে। অসীমবাবু, এটা যদি শক্ত হাতে ধরতে পারেন তাহলে আলু চাষীদের অভিজ্ঞতায় অন্যদের উৎপাদন বাড়ানোর স্লোগান তুলেও কিন্তু উদ্বুদ্ধ করা যাবে না। এর পর আমি আসছি ডিমান্ড নং ৬০, রুর‍্যাল এমপ্লয়মেন্টের ব্যাপারে। এ ক্ষেত্রে আপনি অতিরিক্ত বরাদ্দ চেয়েছেন ৯৪ কোটি ৩৭ লক্ষ ১৩ হাজার টাকা। আপনি এক্সপ্লানেটরি মেমোরান্ডামে যা বলেছেন তাতে আছে ডি. জি. এইচ. সি.কে অ্যাসিস্ট্যান্স দেওয়া হচ্ছে এই টাকা থেকে। আমি আগের দিনও বলেছিলাম এইপ্রসঙ্গে কিন্তু জবাব পাইনি। ডি. জি. এইচ. সি.কে কেন্দ্রীয় সরকারের সহায়তার টাকা অন্যান্য রাজ্যের ক্ষেত্রে ডাইরেক্ট দেওয়া হলেও পশ্চিমবঙ্গের ক্ষেত্রে ভায়া স্টেট গভর্নমেন্ট কেন যায়? আজকে ডি.জি.এইচ.সি. যে পৃথক গোর্খাল্যান্ডের দাবি আবার তুলছে, ৭২ ঘন্টার বন্ধ ডাকছে হোয়াট আর দি রিজিনস বিহাইন্ড দ্যাট? এর কারণ কি? হিল এরিয়ার বাজেট যখন আসবে তখন আমি দেখাব যে দার্জিলিং হিল এরিয়ার জন্য যে টাকা বরাদ্দ করা হচ্ছে সেখানে ফান্ড ডাইভারসন হচ্ছে। কেন্দ্রীয় সরকার যে পারপাসে টাকা দিচ্ছে সেখানে আপনি ফান্ড ডাইভারসন করছেন।

[3-00 – 3-10 p.m.]

এটা ইরেগুলারিটিজ, এটাকে আমি আপনাকে দেখতে বলছি। ডিমান্ড নং ৬৪ যেখানে হিল এরিয়াস, হেড অব অ্যাকাউন্ট ২৫৫১ তাতে দার্জিলিঙের জন্য বরাদ্দ ছিল ৯৯ কোটি ৪১ লক্ষ টাকার বাজেট অ্যালোকেশন ১৯৯৬-৯৭। আজকে সেই টাকা তারা পাচ্ছে না। আমি আগের দিন বলেছি এবং আজও বলছি যে সাপ্লিমেন্টারি প্ল্যানের মধ্যে অ্যাকসিলারেটেড ডেভেলপমেন্ট অব হিল এরিয়াস, আপনি ১৯৯৬-৯৭ যে টাকা দার্জিলিংে পাঠিয়েছেন তাতে দেখা যাচ্ছে যে ফান্ড ডাইভার্সান হয়েছে ১০ কোটি এবং এটা তারা কম পেয়েছে

তাদের বরাদ্দের তুলনায়। কাজেই তারা রাগবে না তো কে রাগবে? তাদের মধ্যে অভিযোগ থাকবেই। তারপরে রোড ট্রান্সপোর্ট ডিমান্ড নং ৮০, হেড অব অ্যাকাউন্টস ৩০৫৫, এই যে পরিবহন দপ্তর, এই দপ্তরের তুলনা নেই। মন্ত্রীর তো নামই হয়ে গেছে বুল ডজার, প্রোমোটর মন্ত্রী। তিনি আর পরিবহন মন্ত্রী নয়। সাহেব জন মেজর আসছেন কাজেই সব ভেঙে শেষ করে দাও। গতকাল দেখলাম যে জাতির জনক গান্ধীজীকে পায়ে মাথা ঠেকাচ্ছেন। যাই হোক ভাক কাজ করেছেন। তিনি শান্তিনিকেতনে বসন্ত উৎসবে গায়ে রং মেখে রাস্তায় দোল খেলছেন তাতে আমাদের কোন আপত্তি নেই। কিন্তু সাবসিডিতে রেকর্ড করেছে এই দপ্তর। এত সাবসিডি যা স্টেট ট্রান্সপোর্টকে দেওয়া হচ্ছে, এই ব্যাপারে ইকনমিক রিভিউতে গত কয়েক বছর ধরে যে রিপোর্ট বের হয়, প্রফিট অ্যান্ড লসের রিপোর্ট, সেটা চাইলে আমরা পাবে না। সেটা চাইলে বলা হয় নট অ্যাভেলএবেল। ক্যালকাটা স্টেট ট্রান্সপোর্টের প্রফিট অ্যান্ড লস আমরা জানতে পারব না। আমাদের বাজেট বক্তৃতা থেকে জানতে হবে যে লস প্রফিট কি হচ্ছে। আজকে সেই কারণে পরিবহন ব্যবস্থা ভেঙে পড়েছে। মন্ত্রী অন্য দিকে ইন্টারেস্ট দেখাচ্ছেন। যেখানে অসাধু প্রোমোটারদের এই যে স্বর্গ রাজ্য হয়ে উঠেছে, দপ্তরের মন্ত্রী বা অন্য কেউ কেউ চেষ্টা করছেন তাদের যাতে টাইট দেওয়া যায় সেখানে প্রকাশ্যে এই আনসক্রুপুলাস এবং ডিসঅনেস্ট প্রোমোটারদের হয়ে এই রকম সুস্পষ্ট স্ট্যান্ড নিয়ে মন্ত্রীর সিদ্ধান্তকে টোটালি বাই পাস করে একজন মন্ত্রী বহাল তবিয়তে দায়িত্ব নিয়ে বসে আছেন। রাজ্যের পরিবহন ব্যবস্থা সেদিক থেকে সম্পূর্ণভাবে ভেঙে পড়েছে।

এরপরে আমি ডিম্যান্ড নম্বর ৯৩তে আসছি। আপনি ক্যাপিটাল আউটলে অন পেট্রো-কেমিকেল ইন্ডাস্ট্রির কথা বলেছেন। আমরাও হলদিয়া, বক্রেশ্বর যাচ্ছি। বক্রেশ্বরে ইনফ্রাস্ট্রাকচার দরকার। আপনি জানেন যে জলের অভাবে অবস্থা কোন জায়গায় গিয়ে পৌঁছেছে? বক্রেশ্বরে তাপবিদ্যুৎ করতে গিয়ে ডিপ টিউবওয়েল খনন করতে হয়েছে কোটি টাকা খরচ করে। জল পাওয়া যাচ্ছে না বক্রেশ্বরে তাপ-বিদ্যুৎ করতে গিয়ে। আজকে হলদিয়ার চারিদিকে ধুধু করছে মাঠ, কিছু নেই। অথচ বছরের পর হিসাব দিয়ে যাচ্ছেন। আমরা আগেও বলেছি যে হলদিয়া পেট্রো-কেমিকেলে যখন ইথিলাইন প্রোডাকশন হবে তখন ভারতবর্ষের অনেকগুলি পেট্রোকেমিকেলস প্রোজেক্টেও এই কাজ করছে, তাদেরও প্রোডাকশন হবে। সেক্ষেত্রে আপনার এই উৎপাদিত বস্তুর মার্কেট থাকবে কিনা সেই সম্পর্কে আপনি কোন অ্যানালাইসিস স্টেটে করবার চেষ্টা করেছেন কি? কারণ হলদিয়া যখন প্রোডাকশন হবে সেই সময়ে সারা দেশের একগুচ্ছ পেট্রো-কেমিকেলস এই কাজ করছে, সেখানে আপনার উৎপাদিত বস্তুর মার্কেট থাকবে কি? আমি পরিশেষে এই কথা বলতে চাই যে, আপনি একটা করে বাজেট বরাদ্দ আনবেন এবং ঘুরিয়ে-ফিরিয়ে অতিরিক্ত পেশ করবেন। আপনি মূল ধারাটাকে এক জায়গায় রেখে সেটা এদিক ওদিক করে মূল টাকার বরাদ্দ থেকে ভিভিয়েট হবেন। সেই কারণে এই অতিরিক্ত বরাদ্দ যা করেছেন, তার সমর্থন করতে পারি না। আমি এর বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মুর্সালিন মোল্লা :** মাননীয় ডেপুটি স্পিকার, স্যার, আমাদের বিরোধী দলের বন্ধুরা অতিরিক্ত ব্যয়বরাদ্দের বিরোধিতা করে এখানে বক্তব্য রেখেছেন।

আমাদের বোধ থেকে এটা বুঝি পশ্চিমবাংলায় যে অতিরিক্ত বাজেট এবং যে বাজেট এখানে পেশ করা হয়, সেই বাজেটের মানসিকতার সঙ্গে আমাদের বিরোধীপক্ষের মানসিকতা মেলে না। তিনি আজ বলেছেন যে, আমাদের বাজেট, রাজ্যের বাজেটের অর্ধেক অংশই কেন্দ্রীয় সরকারের অনুদান দিয়ে হয়। একটা নতুন শিক্ষা যদি আমাদের এইভাবে গ্রহণ করতে হয়, তাহলে আমাদের অনেক কষ্ট, লড়াই কম হয়ে যায়। আমরা জানি, আমাদের রাজ্যের সমগ্র বাজেট এখানে যা আমরা করি, আমাদের মাননীয় অর্থমন্ত্রী যা রাখেন, তার মাত্র ১৯ শতাংশ আমরা কেন্দ্রীয় অনুদান থেকে পাই। আর ৮১ শতাংশ আমাদের নিজেদের উদ্যোগে সংগ্রহ করতে হয়। তিনি বললেন, এখানে ২,৭১২ কোটি টাকা ঋণ নেওয়া হয়েছে, আর আমাদের ঋণ শোধ করতে হচ্ছে ২,৬৮৪ লক্ষ টাকা। এ থেকেই বোঝা যায়, কেন্দ্রীয় সরকার যেটুকু ঋণ দেয় এবং আমাদের ঋণ প্রত্যার্পণের শেষে অবস্থাটা কি দাঁড়ায়। বিষয়টি সেজন্য আমাদের কেন্দ্রীয় সরকারের সাহায্যের উপরে দাঁড়িয়ে পশ্চিমবাংলায় বাজেট তৈরি হয় না, এটা বোঝা যায়। এইভাবে কখনও একটি রাজ্য এগোয় না। সেজন্য পশ্চিমবাংলার জন্য মাননীয় অর্থমন্ত্রী যে অতিরিক্ত ব্যয়বরাদ্দের দাবি রেখেছেন, আমি তাকে সমর্থন করছি। কারণ এটি গণতন্ত্র এবং উন্নয়নের স্বার্থে রাখা হয়েছে। ইলেকশনের জন্য যে পরিচয়পত্র ছাপা হয়েছে, তাতে উনি আশ্চর্য হয়ে যাচ্ছেন, এত খরচ হয় কি করে। গণতন্ত্র সংহত, প্রসার এবং সম্প্রসারণের জন্য আজকে সারা ভারতবর্ষের মধ্যে পশ্চিমবাংলাতে সমস্ত টায়ারে নির্বাচনগুলো যথাসময়ে সঠিকভাবে হচ্ছে। এত কারিকুরি, চালাকি করা সত্ত্বেও নির্বাচন সম্পন্ন হয়েছে এবং চলছে। আমরা ওদের এই সমালোচনায় আশ্চর্য হয়ে যাচ্ছি। তিনি বলেছেন, শিক্ষাক্ষেত্রে পরিচালনার ক্ষেত্রে, সাধারণ প্রশাসনের ক্ষেত্রে সব এলোমেলো হয়ে যাচ্ছে বলে তাঁর ধারণা। আমি শুধু একটি উদাহরণ টানতে চাই। তিনি দার্জিলিং গোর্খা হিল কাউন্সিলের কথা বলেছেন। এইরকম কি কোনও নজির আছে, দার্জিলিং গোর্খা হিল কাউন্সিলের মতো কোনও পরিকাঠামো, কোনও কাউন্সিল এইভাবে গঠিত হয়েছে এবং সেই কাউন্সিলে কেন্দ্রীয় সরকার সরাসরিভাবে টাকা দিচ্ছেন? ওঁরা ভুলে যাচ্ছেন, অসম সরকার এইরকম কাউন্সিল পরিচালিত করেছেন। অসম হিল কাউন্সিলের যে বাজেট হয়েছে, সেখানে যে টাকা আসে তা কেন্দ্রীয় সরকারের মাধ্যমেই আসে। হ্যাঁ, এই বিষয়ে আলোচনা হতে পারে যে, কি করে হিল কাউন্সিল সমৃদ্ধ হতে পারে, তা নিয়ে আলোচনা হতে পারে। তিনি যেভাবে বক্তব্য রাখলেন, রাজ্য সরকারের যে অবস্থা তার মধ্যে বিভিন্ন স্বায়ত্ত্ব শাসনমূলক প্রতিষ্ঠান বাড়ানোর জন্য যে কথা, এটা যুক্তিযুক্ত হতে পারে না। আমাদের এখানে হিউম্যান ডেভেলপমেন্ট বদল হয়ে যাচ্ছে। মানব উন্নয়নের ধারা পশ্চিমবাংলার মাটিতে যেভাবে ঘটছে তা ভারতবর্ষের মধ্যে অন্য কোনও রাজ্যে ঘটছে না। এখানে মানুষের হার যদি তুল্যমূল্যভাবে বিচার করে দেখা যায় তাহলে দেখা যাবে যে

এখানে মৃত্যুর হার কম হচ্ছে। তিনটি স্তরে, তিনটি টায়ারে শিক্ষার যেভাবে প্রসার ঘটছে—প্রাথমিক, মাধ্যমিক এবং কলেজীয় মেধাশক্তির যেভাবে প্রসার ঘটছে, তাতে গ্রাম বাংলার জন্য যে বাজেট থাকে, তারমধ্যে পশ্চিমবাংলার গ্রাম আজকে একটা উজ্জীবিত অবস্থায় এসে পড়েছে। সেখানে মানব জীবনের একটা উত্তরণ ঘটেছে। এটা পশ্চিমবাংলায় এই সরকার পরিচালিত হওয়ার আগে কখনও দেখা যায়নি। আমাদের এখানে আজকে গ্রামের যে কাঠামো তৈরি হয়েছে, যেখানে গ্রামের নিরন্ন মানুষ, নিঃস্ব মানুষ সংহতভাবে যেভাবে নিজেদের মর্যাদা প্রতিষ্ঠা থেকে যেভাবে উন্নয়নের কাঠামোকে তুলে ধরেছেন—

[3-10 – 3-20 p.m.]

সেখানে যেভাবে উন্নয়ন হয়েছে তাতে মাপকাঠির সূচকে পশ্চিমবঙ্গকে সারা ভারতবর্ষের মধ্যে একটা উজ্জ্বল দৃষ্টান্ত হিসাবে তুলে ধরেছে এবং সেখানে অতিরিক্ত ব্যয়বরাদ্দ স্বাভাবিকভাবে আসতেই পারবে। উন্নয়ন মানে শুধুমাত্র রাস্তার উন্নয়ন নয়, উন্নয়ন মানে শুধুমাত্র হাসপাতালের উন্নয়ন নয়, শুধুমাত্র শিক্ষার অঙ্গনের উন্নয়ন নয়। আমি মনে করি উন্নয়ন মানে চেতনা সমৃদ্ধ, আত্মসম্মানবোধে দাঁড়িয়ে থাকা মানুষের উন্নয়ন। সেই উন্নয়নে পশ্চিমবঙ্গের মানুষের মেরুদণ্ড অনেক সবল, সতেজ এবং দৃঢ় আত্মপ্রত্যয়ে ভরা। এই জিনিস ভারতবর্ষের অন্য কোন রাজ্যে বা জায়গায় পাওয়া যাবে না। তাই আমরা যখন গ্রামের কাঁচা রাস্তার উপরে ইঁট বিছিয়ে দিয়ে পীচ হয়ে যাবার পরে তার উপর দিয়ে হাঁটি, গ্রামের শ্রমজীবী মানুষ যখন হাঁটে, খেটে খাওয়া মানুষ যখন হাঁটে, তখন মন ভরে যায়। কিন্তু সেই মানুষকেই যখন কাঁপিয়ে দেবার চেষ্টা হয় বা টালমাটাল করে দেওয়ার ব্যবস্থা হয় তখনই বলি যে আমাদের এই মানুষগুলোকে সংস্কৃতির অবক্ষয়ের দিকে নিয়ে চলেছে। এইভাবে সারা ভারতবর্ষে জানলা খুলে দিয়ে ক্ষতি করার চেষ্টা করা হচ্ছে। এসবের থেকে বেরিয়ে এসে সবল, সতেজ পরিকল্পিত জায়গায় নিয়ে যাবার যে ব্যবস্থা আমাদের রাজ্যে চলছে তাকে সমৃদ্ধ করা দরকার। আমরা সেই সমৃদ্ধের পথে এগিয়ে চলেছি। শিক্ষার বিষয় নিয়ে কথা তোলা হয়েছে। শিক্ষার কথা তুলতে গিয়ে উক্ত ব্যয়ের কথা বলতে গিয়ে বিরোধী বন্ধু বলছেন যে, আমাদের পশ্চিমবঙ্গ শিক্ষা নাকি অশিক্ষায় ভরে যাচ্ছে। আমি আমার অভিজ্ঞতায় বিরোধী বন্ধুকে বলতে চাই যে, এখানেই বরং শিক্ষার বাজার তৈরি করা হয়েছে। সারা ভারতবর্ষের বাজার যখন আলু, বেগুন, পটল ইত্যাদির দাম নির্ধারণের মতো শিক্ষারও দাম নির্ধারণ করতে ব্যস্ত, তখন পশ্চিমবঙ্গে শিক্ষার মান যথেষ্ট উচ্চস্থানে অবস্থিত। আপনি ওড়িশায় চলে যান, মধ্যপ্রদেশে চলে যান—সেখানে শিক্ষার ক্ষেত্রে ডাক্তার, ইঞ্জিনিয়ার টাকা দিলেই কিনতে পাওয়া যায়। এখানে শিক্ষা খাতে যে ব্যয়বরাদ্দ হচ্ছে তা শিক্ষার অঙ্গণকে সমৃদ্ধ করার জন্য, শিক্ষার বাজারকে তৈরি করার জন্য নয়। তাই আজকে যখন ওরা বললেন যে, ৬০ বছর পরেও একজন শিক্ষক পেনশন পাচ্ছেন না, এবং তারজন্য ওরা যখন কুম্ভীরাশ্রু বিসর্জন করছেন, তখন আমি বলতে চাই যে, বামফ্রন্ট সরকারের [illegible] একটা নতুনতর অভিধানিক সংযোজন ঘটেছে—সেটা হচ্ছে যে, একজন শিক্ষক

৬০ বছর বয়সের পরেও অবসরকালীন জীবনে বেঁচে থাকবার একটা সঞ্জীবনী শক্তি লাভ করেছেন। অতীতে যা শিক্ষক মহাশয়েরা কখনো কল্পনাও করতে পারতেন না। তাই আমি বলতে চাই যে, আমাদের এখানে শিক্ষার ক্ষেত্রে, ইঞ্জিনিয়ারিং, ডাক্তারির জন্য এবং শিক্ষার অন্যান্য অঙ্গণের জন্য যে টাকা ব্যয় হচ্ছে তারমধ্যে দিয়ে শুধু শিক্ষিত, সজ্জন ব্যক্তিই তৈরি হচ্ছে না, একটা চেতনা সম্পন্ন, সমাজবদ্ধ, দায়বদ্ধ মানুষ তৈরি করা প্রক্রিয়াকরণের মধ্যে দিয়ে রাজ্যকে এগিয়ে নিয়ে যাওয়া হচ্ছে। আমরা দায়বদ্ধতার কথা যখন বলি তখন ওঁরা এই শব্দটির অর্থকে তার বিশেষণী মানসিকতার মধ্যে দিয়ে গ্রহণ করতে পারেন না। পারেন না বলেই এই সমস্ত কথা আজকে এখানে আসছে। আমি মনে করি একজন ডাক্তার বা ইঞ্জিনিয়ার লেখাপড়া শিখে শিক্ষা প্রতিষ্ঠান থেকে যেভাবে বেরিয়ে আসেন, তেমনি অন্যান্য শিক্ষায় শিক্ষিত সজ্জন ব্যক্তিও ওই একইভাবে আসেন, তাদের সকলেরই সমাজের কাছে কিছু দায়বদ্ধতা জন্মায়। সমাজের কাছ থেকে পাওয়ার এবং দেওয়ার মানসিকতা তাদের গড়ে ওঠে। দায়বদ্ধতার এই মানসিকতা আমাদের রাজ্যের সমাজের প্রতিটি স্তরের প্রতিটি সাধারণ মানুষের মধ্যেই গড়ে উঠেছে। এই মানসিকতা গড়ে ওঠার ফলেই পুরুলিয়ার একজন চাষীভাই মাঠে কাজ করতে করতে গভীর কনকনে শীতের রাতে আগ্নেয়াস্ত্র পেয়ে ভোর রাতেই তা পুলিশের হাতে জমা দিতে ছুটে এসেছিল। দায়বদ্ধতার জন্যেই আগ্নেয়াস্ত্র তুলে দিয়েছিল। যেখানে দেশের নিরাপত্তা জড়িত, সেখানে একজন দায়বদ্ধ মানুষ, একজন সজ্জন ব্যক্তি তার দায় অবশ্যই পালন করতে চান। আমি আমার অভিজ্ঞতা থেকে বলছি যে, যেখানে এই দায়বদ্ধতা একজন কৃষক পালন করেছে সেখানে তার বিরুদ্ধে দাঁড়িয়ে অন্য রাজ্যের মানুষ, অন্য চেতনা নিয়ে যারা বাস করেন, তারা গিয়ে সেই ডেভির মতো মানুষকে সার্টিফিকেট দেন যে, আনন্দমার্গীরা আমাদের দেশের এবং আমাদের রাজ্যের লোক—যে আনন্দমার্গীরা সাম্প্রদায়িকতা এবং বিচ্ছিন্নতাবাদের পক্ষে তাদের এইভাবে সমর্থন করাকে আমরা কখনোই মেনে নিতে পারছি না। যারা আজকে ভাগ করার চেষ্টা করেন তাদের হয়ে যারা ওকালতি করেন আমি তাদের কথা ভেবে লজ্জা পাই।

আমরা সেইজন্য লজ্জা পাই, ভারতবর্ষের মধ্যে পশ্চিমবঙ্গ থেকে নির্বাচিত হয়ে গিয়েছেন বলে আমরা লজ্জিত হই। আমাদের এই বাজেটের মধ্যে দাঁড়িয়ে যেভাবে আমাদেরকে উন্নয়নের জন্য গণতন্ত্রের বিকাশের জন্য অতিরিক্ত ব্যয়বরাদ্দের দাবি করা হয়েছে, তা সমর্থনযোগ্য। এটা নিয়ে সমালোচনা করা দরকার যারা বলছেন, তাদের সময়কালে কাজকর্ম এবং কর্মসূচি যা জেনেছি তা থেকে কিছু বোঝা যায় না। আমরা জানি, আমাদের রাজ্যে উন্নয়নের জন্য টাকা পেতে গেলে নিজস্ব উদ্যোগ ছাড়া আর কিছু পাওয়ার কোনও সুযোগ এখানে নেই। এখানে আর্থিক প্রতিষ্ঠান গড়ে ওঠেনি, কিন্তু কেন্দ্রীয় সরকারে যারা আসীন থাকেন, তাদের সঙ্গে যে সমস্ত রাজ্য সরকার এই রাজনীতিতে পরিচালিত হয়, তারা বিশেষ সুবিধাভোগী শ্রেণী হিসাবে সহায়তা পেয়ে আসছেন, সেখানে বঞ্চিত হচ্ছেন পশ্চিমবাংলা। মাননীয় অর্থমন্ত্রী ঘোষণা করেছেন, আমাদের এখানে অর্থ নিগম হবে, এবং নিগমের থেকে

শুধু ঋণ পাওয়া নয়, আমানত গ্রহণের অধিকার এর সুযোগ এখানে থাকবে। আমি আশাকরি, আগামী দিনের বাজেটে, আগামী দিনে আর্থিক বছরের মধ্যে উন্নয়নের খাতে যে আর্থিক বরাদ্দ আসবে তার থেকে আমাদের রাজ্যের মানুষেরা অনেক এগিয়ে যেতে পারবে। এখানে প্রশ্ন উঠেছে, পুলিশের বাজেটে এবং অন্যান্য বাজেটে যে অতিরিক্ত ব্যয়বরাদ্দ এসেছে তার সমালোচনা করা হয়েছে, আমাদের এখানে যা কাজ হয়, আমাদের এখানে যা যা দরকার, তা এখনও সম্পূর্ণভাবে পূর্ণতার দিকে এগুচ্ছে, কিন্তু সম্পূর্ণতা হয়নি। এর জন্যই বাড়তি অর্থের প্রয়োজনীয়তা আছে। আজকে দুর্বৃত্তায়ন এর যে রাজনীতি এবং সামাজিক অবক্ষয় এর যে রাস্তা আমাদের পশ্চিমবাংলায় ঢুকছে তাকে যদি রুখতে হয়, তাকে যদি যথাযোগ্য শাস্তির জায়গায় নিয়ে আসতে হয় তাহলে নিশ্চয় পুলিশের বাজেটে অর্থ বরাদ্দকে বাড়াতে হবে। আমরা ইদানীংকালে দেখছি, আমাদের দেশে আমাদের এই রাজ্যের মধ্যে বাইরে থেকেও নানান রকমের সাম্প্রদায়িক শক্তি তারা নানান রকমের কাজকর্ম করবার চেষ্টা করছে। তাদের বিরুদ্ধে দাঁড়াতে গেলে যে অতিরিক্ত ব্যয়বরাদ্দর দাবি করেছেন সেটা সঠিকভাবেই করেছেন। সুদীপবাবু বলেছেন, শিক্ষা নিয়ে নানান রকমের অন্যায় কাজ হচ্ছে, এই সম্বন্ধে আমাদের কাছেও কিছু অভিযোগ এসেছে। ক্যালকাটা বয়েজ স্কুলের মতো এই ধরনের অনেক স্কুল আছে, এই সমস্ত স্কুলে ভর্তি হওয়ার জন্য হাজার হাজার টাকা নিয়ে ডোনেশনের নামে ঘুষ দিয়ে ভর্তি হচ্ছে। আজকে যারা শিক্ষাকে এই জায়গায় নিয়ে যেতে চাইছে, তারা কি আলাদা রাজ্যে অবস্থান করছেন? একই রাজ্যের মধ্যে সবাই একই দায়বদ্ধতার মধ্যে নেই, আলাদা বাতাবরণও আছে। আলাদা মানসিকতার লোকজনও আছে। যারা এই সাম্রাজ্যবাদী মানসিকতা রক্ষা করতে চাইছেন, তারা এই সমস্ত কাজগুলি চালিয়ে যাওয়ার চেষ্টা করছেন। তাদের বিরুদ্ধে আমাদের লড়াই, তাদের বিরুদ্ধে মানুষকে সচেতন করার সংগ্রাম, সেই সংগ্রামের পাশে পশ্চিমবাংলার মানুষ, পশ্চিমবঙ্গের সরকার সঠিকভাবে নেতৃত্ব দান করছেন। আমাদের এখানে পশ্চিমবাংলায় যারা গণতন্ত্রের কথা বলছেন, গণতন্ত্রের শৃঙ্খলার কথা বলছেন, তাদের কাছে একটি কথা বলতে চাই, দুর্নীতি উপর থেকে চুঁয়ে চুঁয়ে নিচের দিকে পড়ে সারা গায়ে নেমে আসে। বিষ্ঠা শরীরে মাখলে দুর্গন্ধ ছড়াবেই, মেধাও আক্রান্ত হবে। তাই বিষ্ঠা সরিয়ে ফেলা দরকার। তেমনিভাবে সারা ভারতবর্ষের ক্ষেত্রে যে দুর্বৃত্তায়নের চৌর্যবৃত্তির কাজ চলছে, যেভাবে প্রাক্তন প্রধানমন্ত্রীকে ৪২০-এর সার্টিফিকেট গ্রহণ করতে হয়েছে, যেভাবে কল্পনাথ রাই-এর নতুন সিরিয়াল তৈরি হয়েছে, এই সমস্ত অপসংস্কৃতি শক্তির বিরুদ্ধে দাঁড়াতে হবে। তাই এই অতিরিক্ত ব্যয়বরাদ্দকে সমর্থন করতে হবে। এগিয়ে নিয়ে যেতে হবে। তাহলে কিছু দুঃস্বপ্নের মধ্যে দাঁড়িয়ে এখনও যে মানুষ সেই শুভশক্তির বিরুদ্ধে যাওয়ার চিন্তা করছেন তাদের সেই স্বপ্ন ভেঙে চুরমার হয়ে যাবে। এই ক'টি কথা বলে আমি এ বাজেটকে সমর্থন করছি।

[3-20 – 3-30 p.m.]

**শ্রী পঙ্কজ ব্যানার্জি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী যে সাপ্লিমেন্টারি

গ্রান্টস ৯৬-৯৭ পেশ করেছেন এটা গণতান্ত্রিক নিয়ম অনুযায়ী আগে পেশ করতে হবে তাই পেশ করেছেন। ইতিমধ্যে টাকা খরচা করেছেন। সংখ্যাগরিষ্ঠতার জোরে পাশ করিয়েও নেবেন কিন্তু আজকে তাদের অবস্থাটা এমনই যে যে সাপ্লিমেন্টারি বাজেটের উপর যে বক্তা তাদের কাছে এমন মালমশলা নেই যে তিনি তাঁর বরাদ্দ সময়টুকু শেষ করেন। কাজেই সেই দায়িত্ব আমাদের নিতে হবে। কিছু করার নেই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সাপ্লিমেন্টারি গ্রান্টস তখনই চাইতে হয় যখন অনুমোদিত ব্যয় খরচ করার পরও আরও উন্নয়ন চান। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি যদি দেখেন তাহলে দেখবেন আজকের পত্রিকায় রাজ্যের স্বাস্থ্যমন্ত্রী বলেছেন রাজ্যে যক্ষ্মা রোগীর সংখ্যা বাড়ছে। কেন যক্ষ্মা হয়? ম্যাল-নিউট্রিশন হলে পরে। দিনের পর দিন, বছরের পর বছর ম্যাল নিউট্রিশনে ভুগলে মানুষের দুরারোগ্য যক্ষ্মা রোগ হয়। পশ্চিমবাংলায় কয়েক কোটি টাকা খরচ করেছেন, তার পরেও আপনি মনে করলেন হেল্‌থে আরও টাকা খরচ করা দরকার। তাই ২৯ পাতায় আপনি যদি দেখেন মেডিক্যাল অ্যান্ড পাবলিক হেল্‌থ, ৩৬ পাতায় মেডিক্যাল অ্যান্ড পাবলিক হেল্‌থ, ৪১ পাতায় মেডিক্যাল অ্যান্ড পাবলিক হেল্‌থ, এর জন্য টাকা অনুমোদন চেয়েছেন। ৪২ পাতায় টাকা অনুমোদন চেয়েছেন। এখানে প্রায় কয়েকশো কোটি টাকা স্বাস্থ্য দপ্তরে অনুমোদন ব্যয় করার পরও অতিরিক্ত ব্যয় করছেন কেন? রাজ্যের মানুষের জন্য স্বাস্থ্য-ব্যবস্থাকে সুদৃঢ় করতে হবে, স্বাস্থ্য ব্যবস্থাকে ঘরে ঘরে পৌঁছে দিতে হবে, তাই সাপ্লিমেন্টারি গ্রান্টস আপনি পেশ করলেন। কিন্তু রাজ্যের স্বাস্থ্যমন্ত্রীকে স্বীকার করতে হচ্ছে পশ্চিমবাংলায় মানুষ দিনের পর দিন যক্ষ্মা রোগে আক্রান্ত হচ্ছে। মূল অনুমোদিত ব্যয়ের পরও আপনি সাপ্লিমেন্টারী বাজেটে খরচ করতে চান, এর পরেও? পশ্চিমবাংলার হাসপাতালগুলোর কি অবস্থা আপনারা জানেন। আমি আমার বাজেট ভাষণে বলেছিলাম, পশ্চিমবাংলায় স্বাস্থ্যের অবস্থা আজকে কোথায় এসে দাঁড়িয়েছে। ৭৭ সালে যেখানে হাসপাতালের সংখ্যা ছিল ৪শো, সেখানে আজকে হাসপাতালের সংখ্যা এসে দাঁড়িয়েছে ৩৯২টাতে। পাবলিক হেল্‌থ স্ট্যাগন্যান্ট হয়ে পড়েছে। পাবলিক হেল্‌থ সেন্টার বাড়ছে না, ক্লিনিক বাড়ছে না, ডিস্পেন্সারি বাড়ছে না। স্বাস্থ্য ব্যবস্থা স্ট্যাগন্যান্ট হয়ে পড়েছে। মাননীয় সদস্যরা জানেন যে যদি কেউ কোনও সরকারি হাসপাতালে যান তো সেখানে ন্যূনতম মেডিক্যাল পাচ্ছে না। মানুষের হাত ভেঙে গেলে আজকে পকেটে করে ব্যান্ডেজ, ব্যান্ডেজ বাঁধবার জন্য গুঁড়ো পর্যন্ত নিয়ে যেতে হয়। এর পরও আপনি অনুমোদন ব্যয় করার পরও আপনি সাপ্লিমেন্টারি ব্যয় করছেন। বিরোধীপক্ষে আছি বলেই যে আমরা এই সাপ্লিমেন্টারি বাজেটকে সমর্থন করছি না তা নয়, এই বাজেট সমর্থনযোগ্য নয় বলেই আমরা একে সমর্থন করতে পারছি না। মাননীয় সদস্য বললেন যে পুলিশ খাতে ব্যয় তো বাড়বেই। নিশ্চয়ই বাড়বে। কিন্তু আজকে প্রভাতী কাগজগুলোর হেড লাইন ছিল যে কলকাতা গোলপার্ক থেকে মহিলাকে টেনে গাড়িতে তুলে গণ ধর্ষণ করে ছেড়ে দিয়েছে।

কলকাতার বুকে গোলপার্কে হয়েছে। আজকে পত্রিকায় দেখেছি যে, লেক টাউনে

পুলিশ গণ্ডোগোল থামানোর নাম করে গর্ভবতী মহিলাকে আহত করেছে। তাকে হাসপাতালে পাঠাতে হয়েছে। বাড়িঘর লুঠপাট করেছে। সেই পুলিশের জন্য নিশ্চয়ই আপনার সরকার অনুমোদিত ব্যয় করার পরেও ১৯ নম্বর পাতায় দেখুন—আপনি আবার গ্রান্ট হেড অফ অ্যাকাউন্ট ২০৫৫-এ ৪৮ কোটি টাকা খরচ করেছেন। কিসের জন্য খরচ করেছেন? পুলিশকে আপনি কি জনগণমুখী করতে পেরেছেন? আজকে সংবাদপত্রে আছে—পশ্চিমদিনাজপুরের একজন পুলিশ কনস্টেবল একজন মহিলাকে ধর্ষণ করেছে। আজকে পত্রিকার যে তিনটি ঘটনার কথা বললাম—তার জন্য পুলিশই দায়ী। আজকে মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রআজকে কোথায় যাচ্ছে রাজ্য? টাকা উনি খরচ করছেন। সেই টাকা খরচ করার পরেও পুলিশকে উনি জনগণমুখী করতে পারছেন না। পুলিশ যদি আক্রান্তের পাশে গিয়ে দাঁড়াত, আক্রমণকারীদের ধরে শাসনব্যবস্থার মধ্যে নিয়ে গিয়ে জেলে ভরত, জরিমানা করত, ফাঁসি দিত, তাহলে আমরা বলতাম যে, হ্যাঁ এই ব্যাপারে ভেবে দেখা যেতে পারে। কিন্তু মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এখানে ভাববার অবকাশ কোথায়? মাননীয় উপাধ্যক্ষ মহাশয় গতবারের বাজেটে পুলিশ খাতে ছিল ২ হাজার কোটি টাকার মতো। তারপর আরও ৪৮ কোটি টাকা তিনি খরচ করে ফেলেছেন। কেন খরচ করলেন তিনি? পুলিশকে তিনি তাঁদের দলের ক্লাচের মধ্যে রাখতে চান। পুলিশের মধ্যে যদি প্রশাসনের পুরস্কার এবং তিরস্কারের ব্যাপার না থাকে, এই ব্যবস্থা সরকার যদি না আনতে পারে, বিশেষ করে পুলিশের ভিতর, তাহলে ভোলানাথ ভাদুড়ীকে বাঁচানো যাবে না। ওরা অনুমোদনের টাকা খরচ করতে পারেন, ঋণের টাকা খরচ করতে পারেন, মূল বাজেটের টাকা খরচ করতে পারেন, সাবসিডিয়ারী বাজেটের টাকা, সাপ্লিমেন্টারি বাজেটের টাকা খরচ করতে পারেন, তাতে কোনও আপত্তি নেই, কারণ সরকার ওদের বৃহত্তর গোষ্ঠী। ওরা হাত তুলতে বলল—দেখা গেল ওরা সংখ্যাগুরু, আমরা সংখ্যালঘু। তার মানে এই নয় যে, মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, যে পাবলিক এক্সচেকার থেকে নিয়ে যখন মন্ত্রী খরচ করবেন, যখন অনুদান দেবেন, তখন একবারও জিজ্ঞাসা করবেন না যে, দপ্তরে এই টাকা দেওয়ার ফলে দপ্তরের উন্নয়ন হচ্ছে কিনা, দপ্তরের কাজ হচ্ছে কিনা, দপ্তরকে জনগণমুখী করা যাচ্ছে কিনা, নাকি সেখানে হামলাবাজদের মদত দেওয়া হচ্ছে? আজকে গোটা পুলিশ বিভাগকে ম্লেচ্ছ করে দেওয়া হচ্ছে। আজকে যদি কোন পুলিশ অফিসার সরকারি দলের বিরুদ্ধে কিছু বলার চেষ্টা করে, তাহলে প্রথমে তাকে হুমকি দেওয়া হয়, তারপরে তাকে বদলি করা হয়, তারপর তাকে হেনস্থা করা হয়, তারপর তাকে জমা করে দেওয়ার ব্যবস্থা করা হচ্ছে। কাজেই কেউ ন্যায়ের পথে চলছে না। আজকে কাঁধের উপর অশোক স্তম্ভ লাগিয়ে আজকে তাদের সেখানে শাসকদলের পদলেহনকারী পোশাক পরিহিত লাইসেন্স গুণ্ডায় পরিণত করে দেওয়া হয়েছে। আজকে আপনারা টাকা খরচ করেন। কিন্তু তাকে যখন পায়ের বুট থেকে শুরু করে মাথার টুপি পর্যন্ত দিচ্ছেন, তখন একবারও কি সপ্তাহের শেষে ডাইরেক্টর অফ জেনারেলকে জিজ্ঞাসা করেছেন যে, 'তোমার জন্য এত টাকা খরচ করলাম, তাতে তুমি বল—পশ্চিমবাংলাকে তুমি রক্ষা করছ?' তাই আমি বিরোধিতা করতে হবে বলে বিরোধিতা করছি না। আজকে

পুরস্কার এবং তিরস্কারের প্রশ্ন যদি অ্যাডমিনিস্ট্রেশনে না থাকে, ভাল কাজ করলে যদি পুরস্কৃত না হয়, খারাপ কাজ করলে যদি তিরস্কৃত নিন্দিত, ধিকৃত, অবদমিত না হয়, তাহলে সেই প্রশাসন সেই জায়গায় টাকা খরচ করে যেতে পারেন, গায়ের জোরে পাশ করিয়ে যেতে পারেন, সংখ্যাধিক্যের জোরে ধনী ভোটে পাশ হয়ে যেতে পারেন। কিন্তু যে জন্য টাকা খরচ হচ্ছে, আজকে সেই টাকায় সেই হচ্ছে না। আজকে আপনি পুলিশ খাতে খরচ বাড়িয়ে৪৮ কোটি টাকা করলেন। ইন্ডাস্ট্রির ব্যাপারে আপনি এত বড়বড় কথা বললেন। আপনি যখন বক্তৃতা করলেন—তখন বললেন যে, ইন্ডাস্ট্রিতে বিপ্লব আসছে। শিল্প বিপ্লবের বন্যায় পশ্চিমবঙ্গকে আপনি ভাসিয়ে দেবেন। ইন্ডাস্ট্রি খাতে তিনি কত খরচ করেছেন? তিনি খরচ করেছেন ১ লক্ষ ৯ হাজার ৪৬৬ টাকা।

[3-30 – 3-40 p.m.]

এটা আপনি ১০ কোটি, ১৫ কোটি টাকা করতে পারতেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয় আমি ১৫ মিনিট সময়-এর কথা বলেছিলাম। আমি এই সময়টা চিফ-হুইপের সঙ্গে অ্যাডজাস্ট করে নেব।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আমি ৫ মিনিট সময় অ্যাডজাস্ট করব?

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** হ্যাঁ। তাহলে বুঝতাম সরকারের প্রচেষ্টা আছে। আপনারা সাপ্লিমেন্টারি গ্র্যান্ট পুলিশের জন্য ৪৮ কোটি টাকা খরচা করেছেন। কিন্তু ইন্ডাস্ট্রির জন্য খরচা করছেন ১ লক্ষ ৯ হাজার ৪৬৬ টাকা। আজকে এই সাপ্লিমেন্টারি যে বাজেট দিয়েছেন, তাতে গ্র্যান্টের জন্য অনুমোদন চেয়েছেন। কোনও একজন বিবেকশীল মানুষ যে নিজেকে সামাজিক জীব হিসাবে মনে করে উল্টে-পাল্টে ভালকে ভাল এবং মন্দকে মন্দ বলার চেষ্টা করেন, তাঁর পক্ষে এই সাপ্লিমেন্টারি গ্র্যান্ট সাপোর্ট করা সম্ভবপর কিনা জানি না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনারা জেলের জন্য নতুন করে গ্র্যান্ট চেয়েছেন। জেল গ্র্যান্টের জন্য ডিমান্ড নাম্বার ২২-এ ৫ কোটি ৪৩ লক্ষ ৬০ হাজার টাকা বেশি খরচা করছেন। কিন্তু জেলের কোন পরিবর্তন হয়েছে? জেলের কোনও পরিবর্তন হয়নি। যারা আসামী হয়েছে, যারা এই সমাজে অপরাধ করতে বাধ্য হয়েছে জেলে রয়েছে তাদের একটা পরিসংখ্যান দিচ্ছি। আলিপুর সেন্ট্রাল জেলে বিচারাধীন বন্দিদের শতকরা ৮৩ জনের বয়স ১৮ থেকে ৩২ বছর। এইসব যুবক, যারা জেলের ভিতরে রয়েছে, তাদের কারো বাবা রিটায়ার করেছেন, কারোর মা পঙ্গু, কারোর বোন বিবাহযোগ্য হয়েছে আবার তাদের কারোর ভাই হয়তো তাদের কাছে লজেন্স খেতে চেয়েছিল। তখন তারা রোজগারের জন্য এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের দরজায় ঘুরেছে, মন্ত্রীর কাছে গিয়েছে, এরপর সমাজের কেউ একটা যারা তাদের কাছে গিয়েছে। কিন্তু প্রত্যেকেই যখন তাদের বিমুখ করেছে তখন তারা হয়তো রাস্তার মোড়ে মাথায় হাত দিয়ে বসে পড়েছে। সেইসময় কোনও দুর্বৃত্ত এসে তাদের বলেছে যে, 'আমার এটা চালান করে দিয়ে এসো, আমি তোমাদের কড়কড়ে ১০০ টাকার

নোট দেব।' এইভাবে তারা দুর্বৃত্তদের ফাঁদে পড়ে, সমাজবিরোধী হিসেবে নাম লিখিয়ে আলিপুর সেন্ট্রাল জেলে জীবনটাকে জমা দিয়ে দিয়েছে। সেখানে পুলিশের একাংশ, যারা কারারক্ষী তারা জেলগুলোকে নরককুণ্ডে পরিণত করেছে। অপরাধ করে যারা জেলে গেছে তাদের কাছে এইসব কারারক্ষীরা নিজেদের ডিমান্ড, তাদের চাহিদা মেটানোর জন্য জেলের আসামীদের উপর চাপ সৃষ্টি করে। আসামীরা কারারক্ষীদের চাহিদা না মেটাতে পারলে তাদের খাবার দেওয়া হয় না। তাদের খাবার কেড়ে নেওয়া হয়। এইজন্য আসামীরা বাধ্য হয়ে তাদের চাহিদাগুলো মেটানোর জন্য বাড়ির লোকের উপর চাপ দেয়। জেলের লক্ষ লক্ষ টাকার ওষুধ চুরি হয়ে যায়। এরজন্য ডাক্তারের, জেলারের কোনও শাস্তি হয় না। তাদের সাসপেন্ড করা হয় না, তাদের জেল, জরিমানা গ্রেপ্তার করা হয় না। জেলের অনুমোদিত ব্যয় করার পর ৫ কোটি ৪৩ লক্ষ টাকা জেল হেডে, ডিমান্ড নাম্বার ২২-এ আপনারা খরচা করার পর সেখানে আজ এই অবস্থার সৃষ্টি হয়েছে। যারা অপরাধী হিসাবে জেলে ঢোকে তারা আরও বেশি অপরাধী হয়ে জেল থেকে বেরিয়ে আসে। আজ পশ্চিমবঙ্গের জেলগুলোর অবস্থা আপনারা এইরকম করেছেন। আন্ডার ট্রায়ল প্রিজনারদের শিক্ষিত করে, সমাজ সচেতন করে তাদের বাঁচানোর চেষ্টা করুন। তাদের মানসিকতার পরিবর্তন করুন। তাদের বোঝান অপরাধ করে চির জীবন বাঁচা যায় না। পাপের শাস্তি মৃত্যু—এগুলো তাদের বোঝান। তবেই যখন তাঁরা বেরিয়ে আসবে তখন তারা মুক্ত হয়ে বিহার করবে।

সেই পুরানো গুরুদের কাছ থেকে নতুন করে পকেট কাটা শিখে এসে নতুন করে মানুষের পকেট কাটতে যাবে না। নৈতিকতা সৃষ্টি করতে যদি এই সরকারকে আরও বেশি গ্র্যান্ট করতে হয়, খরচ করতে হয়, তাহলে আমরা, বিরোধীরাও এর সমর্থন করব। কিন্তু তা তো আপনারা করবেন না, শুধু কিছু আমলাদের পেট ভরাবার জন্যই একটা অচলায়তনের বন্ধ দরজাকে দিনের পর দিন ভারি করছেন। অচলায়তনকে দিনের পর দিন মদত দিতে দিতে এক একটা দুর্বৃত্তের আশ্রয়স্থল তৈরি করবেন, আর তার পরে আমাদের কাছে এসে বলবেন সাপ্লিমেন্টারি গ্র্যান্টে টাকা খরচ করেছে, আমাদের অনুমোদন দিন। সেই অনুমোদন দেওয়া যায় না।

আজকে ফ্যামিলি ওয়েলফেয়ার গ্র্যান্ট চাইছেন। সেখানে কি অবস্থা? আজকে প্রত্যেকটা হাসপাতালে টাকার অভাবে সোশ্যাল ওয়েলফেয়ার ডিপার্টমেন্ট বন্ধ হয়ে গেছে। সেখানে স্টেরিলাইজেশন হয় না, সরকারের টাকা নেই। আজকে সোশ্যাল ওয়েলফেয়ার ডিপার্টমেন্ট বন্ধ হয়ে গেছে, তার জন্য টাকা দিতে পারছেন না, অথচ এখানে ফ্যামিলি ওয়েলফেয়ারের জন্য ৫ কোটি ২৩ লক্ষ টাকা বরাদ্দ দাবি করছেন।

**(এই সময় মাইক বন্ধ হয়ে যায়)**

**মহঃ ইয়াকুব ঃ** মিঃ ডেপুটি স্পিকার স্যার, সাপ্লিমেন্টারি গ্র্যান্টস্ ৯৬-৯৭কে আমি সমর্থন ও অনুমোদন জানাচ্ছি। এর স[illegible] কথা বলতে চাই। কি কারণে এই

অতিরিক্ত ব্যয়বরাদ্দ, তা আমাদের খতিয়ে দেখা দরকার। মাননীয় বিরোধী সদস্য, যারা আজকে এখানে আলোচনায় অংশ নেবেন, স্বাভাবিকভাবেই এই বিষয়ে ওয়াকিবহাল হবেন। ৭২ সাল থেকে ৭৭ সাল, এই সময়ের বিধানসভার প্রসিডিংস খুললেও দেখতে পাবেন, সেইসময়ও সাপ্লিমেন্টারি গ্র্যান্টস সমর্থিত হয়েছে, গৃহীত হয়েছে। কারণ, একটা অবস্থার পরিপ্রেক্ষিতে এই সাপ্লিমেন্টারি গ্র্যান্টস আমাদের অনুমোদন করতে হয়। যেমন ধরুন, রিলিফের জন্য যা বরাদ্দ আছে, অনেক ক্ষেত্রে দেখা যায় বন্যা বা বিভিন্ন কারণে তার চেয়ে বেশি ক্ষতি হয়ে যাচ্ছে এবং খরচ করতে হয়, পরবর্তীকালে বিধানসভায় সেটা অনুমোদিত হয়। আবার, আমাদের কিছু প্রশাসনিক ত্রুটি থাকে ও আছে। এক একটা স্কিম বা পরিকল্পনায় যে টাকা বরাদ্দ থাকে, সেটা সময় মতো খরচ হয় না, ফলে নির্ধারিত সময়ে টাইম বাউন্ড প্রোগ্রাম ফুলফিল হয় না। আমাদের আমলাতান্ত্রিক অবস্থা শেষ হয়ে গেছে, সেটা আমি মনে করি না। এক একটা ডিপার্টমেন্টে, এক একটা বিভাগে ফাইল দিনের পর দিন ঘুরতে থাকে, অথচ প্রাইস ইন্ডেক্সে দেখা যায় জিনিসপত্রের দাম দিনের পর দিন বেড়ে যাচ্ছে। স্বাভাবিকভাবেই বরাদ্দ যা আছে, তার অতিরিক্ত আমাদের বহন করতে হয়, এই সরকারকে বহন করতে হয়।

[3-40 – 3-50 p.m.]

সেইজন্য অতিরিক্ত এই ব্যয়বরাদ্দ ১৯৯৬-৯৭কে যেমন অনুমোদন করতে গিয়ে বা করছি সেক্ষেত্রে এটাও সরকারের দৃষ্টি আকর্ষণ করতে চাই যে, এই সিস্টেমের একটা পরিবর্তন হওয়া উচিত। টাইম বাউন্ড প্রোগ্রাম যাতে হয় সেটা দেখা দরকার। আগে একটা কথা প্রচলিত ছিল—'লাল ফিতের বাঁধা ফাইল।' এখন কিন্তু লাল ফিতেয় ফাইল নেই। কিন্তু সাদা ফিতে হওয়া সত্ত্বেও আমরা বিভিন্ন বিভাগে ঘুরে দেখি যে, আমলাতান্ত্রিক একটা ব্যবস্থা আজও আছে যার ফলে বরাদ্দ যা আছে তা কাজের সময় উত্তীর্ণ হয়ে গেলেও এসে পৌঁছায় না। সেইদিকে বিশেষ করে আমাদের সরকারকে দৃষ্টি দিতে হবে। যাতে ভবিষ্যতে আমরা আরও বেশি করে টাইম বাউন্ড প্রোগ্রামের দিকে দৃষ্টি দিতে পারি সেটা দেখতে হবে।

আরেকটা বিষয় হচ্ছে, ওয়ার্ক কালচার। এই ওয়ার্ক কালচারের পরিবর্তন এখনও ঘটেনি। স্বাভাবিকভাবেই ওয়ার্ক কালচারের উপর সরকারকে—বিশেষ করে আমাদের কর্মচারিদের, অফিসারদের মধ্যে ওয়ার্ক কালচারের একটা মানসিকতা তৈরি করা দরকার। এটা সরকারের ভাবা দরকার।

অনেক সময় দেখা যায়, এস্টাব্লিশমেন্টের জন্য অতিরিক্ত ব্যয়বরাদ্দ সাপ্লিমেন্টারি বাজেটের মাধ্যমে প্লেস করতে হয়। সেক্ষেত্রে আমাদের বক্তব্য হচ্ছে, খরচটা কমাতে হবে এবং কমিয়ে যাতে উন্নয়নের কাজে অর্থ বরাদ্দ করা যায় সেদিকে সরকারকে দৃষ্টি দিতে হবে। ধরুন, এক একজন অফিসারের অফিসে আসার জন্য এক একটা গাড়ি বরাদ্দ না

করে ৩/৪ জন অফিসারের জন্য একটা গাড়ির ব্যবস্থা করা যায় কিনা সেটা চিন্তা করা দরকার। এইভাবে অনেক খরচ কমানো গেলে অতিরিক্ত বরাদ্দের জন্য সাপ্লিমেন্টারি গ্র্যান্ট প্লেস করতে হবে না। আজকে দেশের যে আর্থিক অবস্থা তাতে আমি উক্ত খরচগুলো কমানো দরকার বলে মনে করি।

এবারে এডুকেশনের ব্যাপারে বলছি। এ ব্যাপারে এখন অনেক উন্নতি হয়েছে। বিগত দিনে যে অবস্থা ছিল তা মাননীয় বিরোধী পক্ষের সদস্যরা অবগত আছেন। এখন শিক্ষার ব্যাপারে অনেক অভিযোগ থাকলেও শিক্ষার যে অগ্রগতি হয়েছে তা স্বীকার করতেই হবে। কিন্তু সেখানেও যে অতিরিক্ত ব্যয়বরাদ্দ, সেটা নিয়ে ভাবা দরকার। আবার বলছি, শিক্ষা খাতে বরাদ্দ সময়মতো হওয়া দরকার। বহু স্কুলবাড়ি ভেঙে গেছে, জরাজীর্ণ হয়ে পড়ে রয়েছে, বহু প্রাথমিক স্কুলে বেঞ্চ নেই। সেখানে যাতে সময়মতো কাজ হয় সেদিকে নজর দেওয়া দরকার।

পাশাপাশি হেল্‌থের ক্ষেত্রে বলব, আমি আগেই উল্লেখ করেছি—আমাদের জনসংখ্যার হার বাড়ার সঙ্গে সঙ্গে সেই হারে নতুন হাসপাতাল তৈরি করা বা প্রাইমারি হেল্‌থ সেন্টার তৈরি করা সরকারের পক্ষে এই আর্থিক কাঠামোর মধ্যে এখনও সম্ভব হচ্ছে না। কিন্তু যে অতিরিক্ত অর্থ বরাদ্দ করা হচ্ছে তা ছাড়া আপনার যে বাজেট বরাদ্দ স্বাস্থ্য সম্পর্কে ছিল সেই অর্থ সত্যিকার কাজে লাগছে কিনা তা ক্ষতিয়ে দেখা দরকার। বহু প্রাইমারি হেল্‌থ সেন্টার আছে যেখানে বেড আছে অথচ রোগী ভর্তি করা যাচ্ছে না। কারণ কি?

খাবার সাপ্লাই হয় না এ রকম দৃষ্টান্তও আছে, আমার কেন্দ্রের হেল্‌থ সেন্টারেও এই রকম দৃষ্টান্ত আছে। স্বাভাবিকভাবেই এইগুলি আমাদের দেখা দরকার, যেখানে আমরা এই বিধানসভায় অতিরিক্ত বাজেট বরাদ্দকে অনুমোদন করছি সেখানে আমরা নিশ্চয়ই এটা চাইব। অতিরিক্ত বাজেট নিশ্চয়ই আসবে, বর্তমানে জিনিসের দাম যে হারে বাড়ছে, তারপর টাইম বাউন্ড প্রোগ্রামের ব্যাপার আছে। এবার ট্রান্সপোর্টের ব্যাপারে, পরিবহনের অনেক উন্নতি হয়েছে, যোগাযোগ ব্যবস্থা অনেক ভাল হয়েছে। বিরোধী বন্ধুদের ৩০ বছরে কি ছিল, আর এই ২০ বছরে বর্তমানে সরকার কি করছে সেটা তুলনামূলক দেখুন। যোগাযোগ ব্যবস্থা আগের তুলনায় অনেক এগিয়ে গেলেও কিছু অভিযোগ আছে, যেমন সরকারি যে বাসগুলি আছে সেগুলি পরিষ্কার হয় না, কাঁচগুলো ময়লা, সিটগুলি ভাঙা, ইঞ্জিন অনেক সময় স্টার্ট নিয়েও স্টার্ট নেয় না। অথচ বরাদ্দ করা হচ্ছে, এগুলি দেখা দরকার। যেখানে আমরা এগিয়ে যেতে চাইছি সেখানে কিছু অভিযোগ আছে, আমরা নিজেরাই দুরপাল্লার বাস যাত্রী, বাসে যাতায়াত করতে হয়, তাই বলছি, এর পরিবর্তন হওয়া দরকার, এর উপর সরকারের দৃষ্টি দেওয়া দরকার। আরেকটা বিষয়ে বলব যে কথা এখানে বিরোধী বন্ধুরা বলেছেন সেটা হল আন-এমপ্লয়মেন্টের ব্যাপার। আজকে এটা বিশেষ করে চিন্তার ব্যাপার যে সুপ্রীম কোর্ট একটা রায় দিয়েছেন সংবাদপত্রে একটা নোটিশ দিয়ে নিয়োগ করতে

পারেন, এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ ছাড়াই। তাহলে এই এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের ভূমিকা কি হবে? বেকার যুবকরা এই যে দিনের পর দিন এক্সচেঞ্জের কার্ড রিনিউ করছেন—সরকারের অতিরিক্ত বাজেট বরাদ্দের সমস্ত কিছুই আমরা অনুমোদন করছি, কিন্তু এই সুপ্রীম কোর্টের রায়ের জন্য আজকে যে অবস্থার সৃষ্টি হতে যাচ্ছে সেটার সম্পর্কে সরকারের বিশেষভাবে চিন্তা করা উচিত, এর একটা ব্যবস্থা নেওয়ার দরকার। এমন ব্যবস্থা নেওয়া দরকার যাতে সাপও মরবে, আর লাঠিও ভাঙবে না। এই সাপ্লিমেন্টারি গ্র্যান্টকে সমর্থন করে বক্তব্য শেষ করছি।

**শ্রী সুকুমার দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ১৯৯৬-৯৭ সালের বাজেটে [illegible] ৭৯১ কোটি টাকার উপরে অতিরিক্ত ব্যয় অনুমোদনের জন্য তিনি পেশ করেছেন। এই প্রসঙ্গে বলতে চাই এবং যে কথা এখানে অনেকেই বলেছেন—সরকার চলে প্ল্যান বাজেট ওরা নন-প্ল্যান বাজেটে। আমরা এই প্ল্যান বাজেটে দেখালাম ১৯৯৬-৯৭ সালে ৩ হাজার কয়েক কোটি টাকা, আর জেনারেল বাজেটে দেখলাম ১৩ হাজার কয়েক কোটি টাকা। এর মধ্যে যেটা অতিরিক্ত ব্যয়বরাদ্দ চেয়েছেন ৭৯১ কোটি টাকা। এই টাকা কোথা থেকে খরচ করলেন, এই টাকা কোথা থেকে পেলেন? তাহলে কেন রাজ্য বাজেটে সাবজেক্ট অনুযায়ী যে বরাদ্দ হয়.কোন খাতে—কেতাবী বাজেটের কথা বলছি সেখান থেকে লুকোচুরি করে এই ৭৯১ কোটি টাকা অতিরিক্ত খরচ করেছেন।

[3-50 – 4-00 p.m.]

তার ফলে আমি বলতে চাই যে, প্ল্যান বাজেট বলুন, আর জেনারেল বাজেট বলুন, মূল উদ্দেশ্য হল সরকারের ইন্ডাস্ট্রিয়াল ইনফ্রাস্ট্রাকচার, সোশ্যাল ইনফ্রাস্ট্রাকচার, ওয়ার্ক কালচার গড়ে তোলা। কারণ এই তিনটের সংমিশ্রণেই একটা দেশ গড়ে ওঠে। এই অতিরিক্ত ব্যয়বরাদ্দের দাবির ওপর আলোচনায় অংশগ্রহণ করে অনেক বিধায়কই বিভিন্ন দপ্তরের কথা বলেছেন। যেহেতু এটা শিল্পায়নের যুগ, যেহেতু আপনারা রাজ্যে শিল্পের বন্যা বইয়ে দেবেন বলেছেন সেহেতু আমি শিল্পায়নের বিষয়টা এখানে একটু উল্লেখ করতে চাই। ১৯৯১ সাল থেকে ১৯৯৭ সাল পর্যন্ত ১৪,০০০ ইউনিট স্যাংশন হয়েছে। যাতে প্রায় ৩০,০০০ কোটি টাকা বিনিয়োগ হতে পারে। এখন পর্যন্ত ২০০টি ইউনিটে খরচ হয়েছে ১৪,০০০ কোটি টাকা বিনিয়োগ হতে পারে। এখন পর্যন্ত ২০০টি ইউনিটে খরচ হয়েছে ১৪,০০০ কোটি টাকা। তবে এটা বিশ্বাস করব কিনা জানি না, এ বিষয়ে আমাদের যথেষ্ট সন্দেহ আছে। কারণ এ রাজ্য হচ্ছে ভারতবর্ষের মধ্যে সবচেয়ে দুর্বলতম রাজ্য ইন্ডাস্ট্রিয়াল ইনফ্রাস্ট্রাকচারের ক্ষেত্রে। ইন্ডাস্ট্রিয়াল ইনফ্রাস্ট্রাকচার বলতে আমরা কি বুঝি? আমরা মূলত রাস্তা, জল এবং ক্যাপিটল। এই চারটের সংমিশ্রণে একটা দেশ বা একটা রাজ্য বা একটা অঞ্চলের শিল্প পরিকাঠামো জোরদার হলেই শিল্প বাড়ে। একটা একটা পয়েন্ট তুলে ধরলেই দেখা যাবে এ রাজ্য সর্বক্ষেত্রেই ভারতবর্ষের অন্যান অনেক রাজ্যের তুলনায় দুর্বল। এই সভার একজন প্রাক্তন মাননীয় বিধায়ক, যাঁকে এবারের নির্বাচনে পার্টি থেকে মনোনয়ন দেওয়া হয়নি, ফলে

তিনি এবারে নির্বাচিত হয়ে আসতে পারেননি, তিনি রাজ্যের রাস্তাঘাট সম্বন্ধে সাবজেক্ট কমিটির একটা রিপোর্ট এই হাউসের সামনে পরিবেশন করেছিলেন। তাতে তিনি কি বলে গেছেন? তিনি বলেছেন, 'ভারতবর্ষের একটা রাজ্য আমরা পরিভ্রমণ করেছি যেখানে ১৭০০ কিলো মিটারের মধ্যে ১০০ কিলো মিটার রাস্তাও পাইনি যা যান চলাচলের অনুপযুক্ত। অথচ পশ্চিমবাংলার প্রতি ১০০ কিলোমিটার রাস্তার অন্ততঃ ১০ কিলোমিটার রাস্তা যাতায়াতের অনুপযুক্ত। এই কথা আমাদের কংগ্রেস দলের কোন সদস্য বলেননি, শাসক দলেরই পুরোনো বিধানসভা সদস্য—বেশ কয়েক বছর তিনি এই সভার সদস্য ছিলেন এবং লিখিতভাবে হাউসকে তিনি এই কথা জানিয়ে গেছেন। তাঁর নাম বলতে বললে আমি বলতে পারি—সাবজেক্ট কমিটির প্রাক্তন চেয়ারম্যান শ্রী বারীন কোলে মহাশয়। তাঁর রিপোর্টের মধ্যে আরও কথা আছে। তিনি বলেছেন, 'রাস্তার দিক দিয়ে পশ্চিমবাংলা সবচেয়ে দুর্বল রাজ্য। পশ্চিমবাংলা যেখানে গত বছর ৬০০ কিলোমিটার নতুন রাস্তা তৈরি করেছে, যেখানে গুজরাটে এক বছরে ২০০০ কিলোমিটার নতুন রাস্তা তৈরি হয়। বেশিরভাগ ক্ষেত্রেই অতিরিক্ত ব্যয়বরাদ্দের এক্সপ্ল্যানেটরি মেমোরেন্ডামের ৯০ শতাংশ ক্ষেত্রেই বলা আছে, ফর দি এস্টাবলিসমেন্ট কস্টস। তার মানে শুধুই নন-প্ল্যানে ব্যয় হয়ে যাচ্ছে। জেনারেল বাজেটের ক্যাপিটল এক্সপেন্ডিচার খাতে বরাদ্দ বৃদ্ধি না পেলে দেশের সম্পদ বৃদ্ধি পাবে না। আমার আগে মাননীয় সদস্য সুদীপ বন্দ্যোপাধ্যায় বললেন, মাননীয় অর্থমন্ত্রী এসব বিষয়ে আমাদের কাছে তাঁর বক্তব্য তুলে ধরেন না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় অর্থমন্ত্রীর কাছে জানতে চাইছি, সেন্ট্রাল থেকে আমাদের রাজ্যকে কি পরিমাণ সাহায্য করা হয়? কি কি খাতে, ইনকাম ট্যাক্সের কত, এক্সাইজ-এর কত, সাপ্লিমেন্ট প্ল্যানের কত, সেন্ট্রালি স্পনসর্ড স্কীমে কত, জেনারেল সেক্টরস স্কীমে কত টাকা দেওয়া হয়? এ রকম বিভিন্ন খাতে প্রতি বছর প্রায় ৬,৫০০ কোটি টাকা এই স্টেটকে দেওয়া হয় ফ্রম দি সেন্ট্রাল পুল।

আপনি সেখানে জেনারেল বাজেট করেছেন, মাত্র ১৩ হাজার কোটি টাকা। তাহলে ৫০ পারসেন্ট হোল্ড বাই দি সেন্ট্রাল পুল আর ৫০ পারসেন্ট রিসোর্স রিসিভ বাই দি স্টেট গভর্নমেন্ট। তার মধ্যে দেখা যাচ্ছে এই ৯০০ কোটি টাকার সাপ্লিমেন্টারি বাজেট এ বছর অতিরিক্ত খরচ করে ফেলেছেন, অলরেডি খরচ করে ফেলেছেন। তাহলে কোথা থেকে টাকা দিয়েছিলেন? নিশ্চয়ই রাজ্যের বাজেট থেকে টাকা দিয়েছেন? নিশ্চয়ই প্ল্যান বাজেট থেকে টাকা ছিনতাই করেছেন? তা যদি না হয় তাহলে কেন অ্যাসেম্বলিতে কৃষিমন্ত্রী চিৎকার করেন, কেন পূর্তমন্ত্রী চিৎকার করেন, কেন সেচমন্ত্রী চিৎকার করেন যে আমাদের বাজেটের টাকা আমরা পাচ্ছি না। কোনও দপ্তর ২০ পারসেন্ট টাকা পেয়েছে, কোনও দপ্তর ৩০ পারসেন্ট টাকা পেয়েছে, কোনও দপ্তর ৭০ পারসেন্ট টাকা পেয়েছে। এটা জাগলারি অফ স্ট্যাটিস্টিক্যাল স্টেটমেন্ট বাই দি অনারেবল ফিনান্স মিনিস্টার অফ দি গভর্নমেন্ট অফ ওয়েস্টবেঙ্গল। এখানে আই অ্যাম অলসো পাজেল্ড। একটা কেতাবী বাজেট পশ্চিমবঙ্গ

বিধানসভায় প্লেস করেছেন, বাস্তবে যার কোনও মিল নেই। আজকে সোশ্যাল ইনফ্রাস্ট্রাকচার যদি দেখি তাহলে দেখবেন অবস্থাটা আরও করুণ। ১৯৮৬-৮৭ সালে স্কুল হয়েছে কত— ৫০ হাজার ১৯ আর ১৯৯৬ সালে ৫০০ হাজার ২১। উনি স্টেটমেন্ট দিয়ে বলেছেন, আমাদের কেস ইনজাংশনে আছে। তাহলে—

Is this government for vacating the injunction? Is this government for continuing the injunction for an indefinite period? Is it such a government that claims to be dynamic, that claims to be progressive? Is it such a government that claims to be a man of a government of action? No. Nil.

তাহলে ১০ বছরে ২টি স্কুল করবেন—সেটাই প্রোগ্রেসিভ? আপনি হেল্‌থে শয্যার সংখ্যা বাড়াবেন না। সেখানেও করুণ অবস্থা। তাহলে সোশ্যালি কি? স্কুল নেই, প্রাইমারি স্কুল হচ্ছে না, ১০ বছর ধরে ২টি স্কুল করেছেন। টাকা চলে যাচ্ছে, টাকা অ্যালটমেন্ট হচ্ছে, আবার এক্সট্রা চেয়েছেন ৮৩ কোটি টাকা। কি পারপাসে ব্যয় হবে? গত বছর স্টেটমেন্টে বলেছিলেন ১ হাজার প্রাইমারি স্কুল হবে। সেই বাজেটের টাকা কোথায় গেল? কারণ স্কুলতো হয়নি। গ্রাম বৈদ্যুতিকরণ করবেন বলে ১৫০ কোটি টাকা ধরে ফেললেন। ৫০ কোটি টাকা খরচ করার পর বাকি টাকা কোথায় গেল? আজকে রাজ্যে ইনফ্রাস্ট্রাকচার যদি জোরদার না হয় তাহলে এই সাপ্লিমেন্টারি টাকা কাদের জন্য ব্যয় করবেন? খালি চাকরিওয়ালাদের জন্য? ক্যাপিটাল এক্সপেন্ডিচার রাজ্যে যত বাড়বে, তত দেশের সম্পদ বাড়বে, দেশ দ্রুত রিসোর্সফুল হবে। কিন্তু ক্যাপিটাল এক্সপেন্ডিচার—

The capital expenditure in the Budget is going to be demolished. The standard should be increased. In the government of West Bengal, under the financial leadership of Dr. Asim Kumar Dasgupta, it is going to be decreased.

আর এই ক্যাপিটাল এক্সপেন্ডিচার না বাড়লে দেশের সম্পদ বাড়বে না। আর সম্পদ না বাড়লে দেশের উন্নতি হবে না, দেশে পুঁজি বিনিয়োগ হবে না। যারা বিনিয়োগ করবে— তাদের যদি লাভ না হয় তাহলে তারা কিসের জন্য বিনিয়োগ করবে? একটু আগে আমার পূর্ববর্তী বক্তা, ইয়াকুব সাহেব বললেন দেশে ওয়ার্ক কালচার নেই। আর মাননীয় জ্যোতি বসু কয়েক বছর আগে থেকে চিৎকার করেছেন এবং সরকারি দলের সদস্যরাও চিৎকার করেছেন যে দেশে ম্যানপাওয়ার আছে, স্কিলফুল লেবার আছে, ব্রেনি লেবার আছে। কিন্তু আমি বলব, সব ফাঁকিবাজ লেবার ইন ওয়েস্ট বেঙ্গল ফ্রম দি ভেরি বিগিনিং। এরা কেউ লেবোরিয়াস হতে চায় না, এরা কেউ টেনেসাস হতে চায় না, এরা চায় ওনলি ব্রেন ওয়ার্ক করব। তাই বলছি, আমাদের দেশে ওয়ার্ক কালচার, ওয়ার্ক ইনফ্রাস্ট্রাকচার খুবই দুর্বল। আমি যে জায়গাটায় স্টার্ট করেছিলাম সেই জায়গায় আসি, এই দেশের সরকারি ইন্ডাস্ট্রিয়াল

ইনফ্রাস্ট্রাকচার, সোশ্যাল ইনফ্রাস্ট্রাকচার, ওয়ার্ক ইনফ্রাস্ট্রাকচার যদি না ডেভেলপ করে তাহলে সেই দেশের উন্নতি—অসীমবাবু যতই পরিসংখ্যান দিন না কেন—বাস্তবের পরিসংখ্যানের সাথে কিংবা অন্য কোনও রাজ্যের তুলনায় পশ্চিমবাংলা মিলবে না এবং দেশের উন্নতি হবে না। সেইজন্য বলছি, এটা কেতাবী বাজেট, বাস্তবের সঙ্গে মিল নেই। কোন দপ্তরের টাকা আছে একথা কেউ বলছে না। আজকে রাস্তা হচ্ছে না, হাসপাতালগুলিতে ওষুধ নেই, এক্স-রে মেশিন নেই। এখানে মাননীয় সদস্য শ্রী রবীন্দ্রনাথ ঘোষ বলেছেন, উলুবেড়িয়ার মতন একটি মহকুমা হাসপাতালের করুণ অবস্থার কথা। তাই আমি মনে করি, সাপ্লিমেন্টারি বাজেটে অতিরিক্ত ব্যয়-বরাদ্দের অনুমতি নেওয়ার অধিকার আপনার আছে কিনা সেটা জানতে চাই?

[4-00 – 4-10 p.m.]

এখানে ইনফ্রাস্ট্রাকচারের ক্ষেত্রে জোরদার কিছু হয়নি। আপনারা শুধু মানুষকে বিভ্রান্ত করে গিয়েছেন। সেন্ট্রাল গভর্নমেন্টের বঞ্চনার গান গেয়ে এবং কেন্দ্র বিরোধী কথা বলে ও সাম্রাজ্যবাদ বিরোধী কথা বলে অহেতুক বাক-চাতুর্যের মাধ্যমে মানুষকে বিভ্রান্ত করার যে পটভূমিকা এখানে আপনারা দীর্ঘদিন ধরে তৈরি করে গিয়েছেন তার ফলেই পশ্চিমবঙ্গের আজকে এই হাল হয়েছে।

এই প্রসঙ্গে আপনাদের বলে রাখি, আপনারা মনে রাখবেন, কংগ্রেস দল চিরকাল সাম্রাজ্যবাদ-বিরোধী ভূমিকা নিয়ে চলছে এবং চলবে। অহেতুক ভুল পথে পরিচালনা করে পশ্চিমবঙ্গের মাটিকে আপনারা অভিশপ্ত করে তুলেছেন। আপনার জাগলারি অব স্ট্যাটিস্টিক্যাল স্টেটমেন্ট এবং অন্ধ কংগ্রেস বিরোধী রাজনীতির ফলে পশ্চিমবঙ্গের মাটিতে বন্ধ্যাত্ব এসেছে। আজকে কিন্তু ভারতবর্ষের অবস্থা কম্পারিজন টু আদার সোশ্যালিস্টিক স্টেট অনেক ভাল। আমি বলছি না যে আমাদের দেশ অনেক উন্নত হয়ে গিয়েছে কিন্তু যারা ৩০/৪০ বছর ধরে সমাজতন্ত্রের গান গেয়ে চলেছেন সেইসব সোশ্যালিস্ট দেশগুলির সঙ্গে যদি তুলনা করেন তাহলে দেখবেন ভারতবর্ষ বেঁচে আছে এবং থাকবে। আজকে তাই আপনাদের বলব, অন্ধ বিরোধিতা ছেড়ে সকলের সহযোগিতা নিয়ে দেশকে আপনাদের চালাতে হবে। আপনারা সেই সহযোগিতা কাদের সঙ্গে করবেন সেটা নির্ণয় করতে পারেননি। আপনারা পশ্চিমবঙ্গের অনেক উন্নতি করেছেন বলেন কিন্তু বাস্তবের নিরিখে যদি দেখেন তাহলে দেখবেন ভারতবর্ষের মধ্যে পশ্চিমবঙ্গ নিকৃষ্টতম রাজ্যের জায়গায় দাঁড়িয়ে আছে এবং পশ্চিমবঙ্গের স্থান উন্নয়নের ক্ষেত্রে ২৫তম। আমার সময় শেষ হয়ে এসেছে, লাল বাতি জ্বলে গিয়েছে, পশ্চিমবঙ্গের যাতে লাল বাতি না জ্বলে সেইজন্য এই অতিরিক্ত ব্যয়-বরাদ্দের বিরোধিতা করে শেষ করছি।

**শ্রী তপন হোড় :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী মহাশয় আজ এই সভায় যে অতিরিক্ত ব্যয়বরাদ্দের দাবি পেশ করেছেন তার সমর্থনে কয়েকটি কথা বলতে

চাই। স্যার, এই সাপ্লিমেন্টারি গ্রান্টের ১৯৯৬-৯৭ বিরোধিতা করে বিরোধীপক্ষ থেকে বিভিন্ন বক্তা যা বললেন সেটা পরবর্তীকালে ওরা যদি নিজেরা নিজেদের প্রসিডিংসগুলি পড়ে দেখেন তাহলে নিজেরাই বিভ্রান্ত হয়ে পড়বেন। আমরা তো ওদের কথা শুনে বিভ্রান্ত হয়েছিই। এক সময় ওরা বললেন, মানুষ খারাপ হয়ে যাচ্ছে, ছেলেরা চাকরি পাচ্ছে না কি হবে ইত্যাদি আবার পরবর্তীকালে বললেন এই সাপ্লিমেন্টারি গ্রান্টের বিরোধিতা করছি। ওদের কথা একটার সঙ্গে আর একটার মিলছে না। স্যার, ১৯৭৭ সালে বামফ্রন্ট সরকার যখন ক্ষমতায় এলেন তখন একটা কথা আমাদের নেতৃবৃন্দ খুব পরিষ্কারভাবে বলেছিলেন যে এই পুঁজিবাদি আর্থিক কাঠামোতে যতদিন আমরা থাকব ততদিন আমরা মানুষের মৌলিক সমস্যাগুলির সমাধান করতে পারব না। সমস্ত মানুষকে চাকরি-বাকরি দেওয়া যাবে না সো লং ক্যাপিটালিজম এক্সজিস্ট। আমাদের অর্থমন্ত্রী এই অবস্থার মধ্যে গত ২০ বছর ধরে একটা দুরুহ কাজ করে গিয়েছেন। ডঃ অসীম দাশগুপ্ত বর্তমানে যে বাজেটটা পেশ করেছেন তারজন্য তিনি কৃতিত্ব দাবি করতে পারেন।

আমাদের বামফ্রন্টের ঘোষণা হচ্ছে যে কত ক্যাপিটালিস্ট ইকনমি রান করানো যায়। যেখানে প্রোডাকশন হবে সেটা অ্যাকর্ডিং টু প্রফিট নট অ্যাকডিং টু দি নেসেসিটি। সেখানে দাঁড়িয়ে জিনিসপত্রের দাম কমে যাবে এবং সমস্ত লোকের চাকুরি হয়ে যাবে, সমস্ত রাস্তা সোনা দিয়ে মুড়ে দেওয়া যাবে, এই কথা বললে সত্যের অপলাপ করা হবে। একথা যারা বলেন তাদের ইতিহাস সম্পর্কে, অর্থনীতি সম্পর্কে, বিজ্ঞান সম্পর্কে, জিওগ্রাফি সম্পর্কে কোনও ধারণা নেই। তারা অদ্ভুত সমস্ত কথাবার্তা বলছেন। সাপ্লিমেন্টারি ডিম্যান্ডের উপরে আলোচনা করতে গিয়ে তারা বলছেন যে—এই গ্রান্ট, পুলিশের উপরে, সেচের উপরে, রাস্তার উপরে বাড়তি খরচ কিভাবে হচ্ছে—আমাদের অর্থনীতির অবস্থা এমন জায়গায় পৌঁছে যাচ্ছে অর্থাৎ সারা দেশের অর্থনীতি যে জায়গায় চলে যাচ্ছে সেখানে কিছু করা সম্ভব নয়। এইসব কথা বলে তারা কি বোঝাতে চাইছেন আমি জানি না। আমরা কিন্তু নিজেদের বিবেকের কাছে পরিষ্কার। আমরা সেখানে দাঁড়িয়ে বলতে চাই সেটা হচ্ছে, আমরা যাতে একটু রিলিফের ব্যবস্থা করতে পারি, আর একটু ধাক্কা যাতে মারা যায় সেই জায়গায় যাবার চেষ্টা করছি। আমাদের অর্থমন্ত্রী সেই জায়গা করতে পেরেছেন। একটা ইডিওলজিক্যাল স্ট্রাগলের মধ্যে দিয়ে সেটা করার চেষ্টা করেছেন। আপনারা ৫০ বছর ধরে যে পাপ করেছেন, যে বঞ্চনা করেছেন, তারজন্য আমাদের ভুগতে হচ্ছে। আপনাদের একজন মাননীয় সদস্য বললেন যে ছেলে-মেয়েরা দুর্নীতিপরায়ন হচ্ছে, অপরাধপ্রবণ হয়ে যাচ্ছে। এইসব কথা বললে হবে না। আজকে কল্পনাথ রাইকে দেখে তারা কি শিখবে, নরসীমা রাওকে দেখে কি শিখবে? একজন প্রাক্তন মন্ত্রী এবং আরও ১৯ জন মন্ত্রীর যে হাল হয়েছে, সেগুলি দেখে ছেলেমেয়েরা কি শিখবে? কাজেই এসব কথা বলবেন না। আমাদের অর্থমন্ত্রী সীমিত ক্ষমতার মধ্যে দাঁড়িয়ে কতকগুলি বিষয়ের অবতারনা করেছেন। আজকে উত্তরবঙ্গের জন্য যে মাস্টার প্লান করা হয়েছ সেটা সময়োপযোগী হয়েছে। উত্তর বাংলায় যে সমস্ত

নদী আছে সেগুলি উপরে আপনাদের আমলে কয়টা ব্রিজ হয়েছে, কয়টা রাস্তা হয়েছে? আজকে সেখানে ব্রিজ তৈরি হচ্ছে, রাস্তা তৈরি হচ্ছে, অ্যাকুইডাক তৈরি হচ্ছে, তিস্তা প্রকল্প যেভাবে তৈরি হয়েছে কিন্তু অসুবিধার সৃষ্টি করছে আপনাদের আইন। জমি অধিগ্রহণের ক্ষেত্রে যে সীমাবদ্ধতা, সেই সীমাবদ্ধতাই আমাদের কাছে বাধা সৃষ্টি করছে। মাননীয় সেচমন্ত্রী সঠিকভাবেই বলেছেন এবং আমরা দেখে এসেছি। আমি মাননীয় অর্থমন্ত্রীকে বলব যে জমি অধিগ্রহণের ব্যাপারে আইনগত যে সমস্যা আছে সেগুলি কাটিয়ে সেখানে সরাসরি পারচেজ করার জন্য জেলা পরিষদ, পঞ্চায়েতগুলিকে যুক্ত করা যায় কিনা সেটা দেখুন। সেটা যদি করা যায় তাহলে যে অসুবিধাগুলি হচ্ছে সেটা অনেকটা লাঘব হতে পারে। তবে সমস্ত সমস্যা লাঘব করার ক্ষমতা আমাদের নেই, সেটা পরিষ্কার করে বলা ভাল। আর একটা কথা হচ্ছে, দার্জিলিং জেলায় তীব্র পানীয় জলের সঙ্কট দেখা দিয়েছে। সেখানে তিনদিন ধরে পানীয় জল পাওয়া যাচ্ছে না। এই সমস্যার যাতে সমাধান হয় সেটা দেখা দরকার। আমরা শুনেছি যে সেখানে তিনদিন ধরে বন্‌ধ হচ্ছে। আমরা বিচ্ছিন্নতাবাদী আন্দোলনের তীব্র নিন্দা করি।

[4-10 – 4-20 p.m.]

এই কথা ঠিক যে. বিচ্ছিন্নতাবাদী আন্দোলন শুরু করার যে ইস্যুগুলো আমরা পাই, সেই ইস্যুগুলো নিয়ে আমরা যদি মানুষকে সঠিকভাবে বোঝাতে পারি, তাহলে কাজ হতে পারে। আমাদের সেই জায়গাটাকে ধরতে হবে। প্রশাসনিক বিকেন্দ্রীকরণের ব্যাপারে আমার আর একটি সাজেশন থাকছে, সেটি হচ্ছে, পঞ্চায়েত স্তরে যে পরিকাঠামো থাকা দরকার, পঞ্চায়েতগুলোর দায়িত্ব যেভাবে বেড়ে যাচ্ছে, তাতে পঞ্চায়েতের পরিকাঠামোকে আরও বেশি করে সংহত করবার জন্য আরও উদ্যোগ নেবার জন্য আপনাকে অনুরোধ করছি। আমি আর একটি বিষয় আপনার কাছে রাখতে চাই। আজকে পাওয়ারের জেনারেশন যেভাবে হচ্ছে, সেই পাওয়ার যাতে যথাযথভাবে ডিস্ট্রিবিউট হতে পারে, সেই বিষয়টি আপনি দেখবেন, অনুরোধ জানাচ্ছি। আমি এই সাপ্লিমেন্টারি বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় অর্থমন্ত্রী যে সাপ্লিমেন্টারি বাজেট আমাদের সামনে পেশ করেছেন, আমি তার বিরোধিতা করে বলছি। প্রথমত এই বাজেটে তিনি ৭৯১ কোটি ৯৭ লক্ষ ৬৪ হাজার ১৭ টাকা অতিরিক্ত ব্যয়বরাদ্দ চেয়েছেন। ফি বছরই এই সাপ্লিমেন্টারি বাজেট, অতিরিক্ত ব্যয়বরাদ্দের দাবি করা হয়। কিন্তু মূল বাজেটের সঙ্গে সাপ্লিমেন্টারি বাজেটের এই যে ফারাক, একটা উল্লেখযোগ্য পরিমাণ, বিরাট অঙ্কের ফারাক থাকে। প্রথমত এটা প্রমাণ করে যে, বাজেট প্রণয়নের ক্ষেত্রে মন্ত্রিসভা দূরদর্শীভাবে, মূল বাজেট করবার সময়ে চিন্তা-ভাবনা করে বাজেট করেন না বলেই মূল বাজেটের সঙ্গে সাপ্লিমেন্টারি বাজেটের এইরকম ফারাক উল্লেখযোগ্য পরিমাণ রূপ নেয়। শুধু তাই নয়, এরসঙ্গে আর্থিক বিশৃঙ্খলার প্রশ্নও খানিকটা জড়িয়ে রয়েছে। একটা সুষ্ঠু

হিসাব নিকাশের ভিত্তিতে বাজেট প্রণয়ন হলে রাজ্যের অর্থনীতির চেহারায় এই রকম অনিশ্চয়তার বিষয় থাকার কথা নয়। এই অতিরিক্ত ব্যয়বরাদ্দের বাজেটে আমরা খুশি হতাম যদি তা রাজ্যের উন্নয়নের জন্য, রাজ্যের স্থায়ী সম্পদ সৃষ্টির জন্য পেশ করা হত। এই অতিরিক্ত ব্যয়বরাদ্দের বেশিরভাগটাই তিনি করেছেন ঐ সকল উদ্দেশ্যে এটা যদি আমরা দেখতে পেতাম, তাহলে আমরা আনন্দের সঙ্গে তার অনুমোদন দিতে পারতাম। কিন্তু দেখা যাচ্ছে যে, এই অতিরিক্ত ব্যয়বরাদ্দের মাত্র ২৫ পারসেন্ট হচ্ছে মূলধনী ব্যয়, আর বাদবাকিটুকু রেভিনিউ এক্সপেন্ডিচার, লোন পরিশোধ করার জন্য এনেছেন, যার সঙ্গে উন্নয়ন বা স্থায়ী সম্পদ সৃষ্টির কোনও সম্পর্ক নেই। এই অ্যালোকেশনটা ভাগ করলে এটা দেখা যায়। আমরা এই সাপ্লিমেন্টারি বাজেট আনন্দের সঙ্গে অনুমোদন করতাম যদি পশ্চিমবাংলার চিত্রটা এই রকম হতাশাব্যঞ্জক না হত, যদি আমরা দেখতাম যে পশ্চিমবাংলার মানুষের সবচেয়ে প্রয়োজনীয় পানীয় জল, বিশুদ্ধ পানীয় জল, তার ইনসিওর করতে পারছে। কিন্তু দুর্ভাগ্যের বিষয়, আজ পর্যন্ত প্রায় অর্ধ কোটি মানুষকে আর্সেনিক যুক্ত পানীয় জল খেতে হচ্ছে।

ওরা সেটা ইনসিওর করতে পারছেন না, আজকে পশ্চিমবঙ্গ, কি কলকাতা, কি শহর, কি গ্রামে সর্বত্র স্বাস্থ্যকেন্দ্রগুলোর যে দূরবস্থা সেগুলো দূর করতে পারা যাচ্ছে না। আজকে গ্রামের বিদ্যুতের যে দুরাবস্থা সেগুলো আপনারা দূর করতে পারছেন না, আজকে এইরকম চিত্র যদি না থাকত তাহলে এই অর্থ অনুমোদন করতে আমাদের কোনও কার্পণ্য থাকত না, কিন্তু সেইদিক থেকে পশ্চিমবঙ্গের চিত্র অত্যন্ত বেদনাদায়ক। মাননীয় অর্থমন্ত্রী জেনারেল এডুকেশন বাবদ ৮৪ কোটি টাকার মতো চেয়েছেন, এগুলো নিশ্চয় স্কুল গ্রান্টে দিতে হবে। এগুলো তো আগের থেকেই ঠিক থাকার কথা, এগুলো সাপ্লিমেন্টারি বাজেটে অনুমোদন হয় বলে জানি না। আজকে শিক্ষা খাতে আপনি ব্যয়বরাদ্দ চাইবেন কিন্তু আজকে পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকারের হাতে শিক্ষাকে কোন জায়গায় নিয়ে গেছেন? শিক্ষাকে বিশেষ করে পরীক্ষা ব্যবস্থাটাকে তো একটা প্রহসনে পরিণত করেছেন, একটা প্রহসনে পর্যবসিত করেছেন। যারজন্য আজকে পশ্চিমবঙ্গের শিক্ষক, শিক্ষানুরাগী মানুষেরা উদ্বিগ্ন। আজকে সমস্ত অভিভাবক সম্প্রদায় উদ্বিগ্ন যে আগামী কোথায় নিয়ে যাবে। গোটা পরীক্ষা ব্যবস্থাটাকে একটা প্রহসনে পরিণত করেছেন। শিক্ষার যে চিত্র এটা কোনও নিউ ফিচার নয়, বছরের পর বছর পরীক্ষার প্রশ্নপত্র ফাঁস থেকে শুরু করে নানারকম দুর্নীতি, মার্কশিটের জাল, পরীক্ষায় টাকা দিয়ে মার্কস বাড়ানো নতুন কিছু ঘটনা নয়, গোটা পরীক্ষা ব্যবস্থাটাকে একটা প্রহসনে পরিণত করা হয়েছে। কোন সভ্য দেশে এইভাবে শিক্ষা ব্যবস্থা চলতে পারে না। আজকে শিক্ষা ব্যবস্থাটাকে যেভাবে দলীয় স্বার্থে পরিচালিত করা হচ্ছে তাতে প্রশ্নপত্র তৈরি করার থেকে পেপার সেটার, মডারেটর, রুম কে দেখবে, পরীক্ষার গোপনীয় কাগজপত্র রক্ষণাবেক্ষন কে করবে এইভাবে অফিসিয়াল হাইলাইটগুলো পর্ষদের সচিব এবং উপ-সচিবের স্থির করার কথা সেখানে আজকে এগুলো শাসক দলের এবং

সরকারি দলের কুক্ষিগত হয়ে ইউনিয়নের অঙ্গুলি হেলনে সব কাজ চলছে। তাই আজকে হাজার হাজার প্রশ্নপত্র ফাঁস হচ্ছে, দিনের পর দিন বছরের পর বছর এই ঘটনা ঘটছে, পরীক্ষা ব্যবস্থাটা আজকে প্রহসনে পর্যবসিত হয়েছে। আশির দশকে কিন্তু এই ধরনের চিত্র ছিল না, সেই সময়ে একজন করণিক প্রমোশন পেয়ে সহসচিব পদে উন্নীত হতে পারতেন। কিন্তু আই এ এস বা ডব্লিউ বি সি সচিব, উপসচিব পদে আসতেন। ফলে সেই সময়ে স্ট্রং রুম এইরকম উইকার সেকশন হিসাবে ছিল না এবং পরীক্ষা ব্যবস্থার গোপনীয়তা রক্ষিত হত, পরীক্ষা ব্যবস্থার নিরপেক্ষতা রক্ষা পেত। কিন্তু আশির দশকের পর থেকে চূড়ান্ত দলবাজি শুরু হয় এবং মারাত্মক অবস্থায় এসে পৌঁছেছে। ১৯৯৫ সালে ক্যাবিনেটে ডিসিসন হয়েছিল যে, মধ্যশিক্ষা পর্ষদ এবং উচ্চশিক্ষাসংসদে সচিব পদে এবং উপসচিব পদে আই এ এস এবং ডব্লিউ বি সি এস থেকে অফিসার নিয়োগ করতে হবে। যে হারে পরীক্ষার প্রশ্নপত্র ফাঁস এবং দুর্নীতির অভিযোগ আসছে তাতে পরীক্ষাটা একটা প্রহসনে পৌঁছেছে! ১৯৯৫ সালের মন্ত্রীসভার সিদ্ধান্ত অনুসারে আজকে যদি সচিব এবং উপসচিব পদ আই এ এস এবং ডব্লিউ বি সি এস পদ থেকে নেওয়া হত তাহলে এই ধরনের দুর্নীতি আসত না।

[4-20 – 4-30 p.m.]

প্রায় ২ বছর আড়াই বছর হতে চলল, সেই সিদ্ধান্ত সরকারি নির্দেশ কার্যকর হল না, ওখানে সি. পি. এম.-এর তথা শাসক দলের লোক সচিব পদে বসে আছে। গোটা পরীক্ষা ব্যবস্থাকে, গোটা শিক্ষা সংসদকে দলীয়ভাবে পরিচালনা করার চেষ্টা চলছে। আজকে যখন এই জিনিসগুলি ফাঁস হয়ে যাচ্ছে, প্রশ্নপত্র ফাঁসের সঙ্গে সি. পি. এম.-এর নেতৃস্থানীয় এক অংশের লোকেরা জড়িত আছেন, তখন সেই তদন্তকে ধামাচাপা দেওয়ার চেষ্টা হচ্ছে, গোটা শিক্ষা ব্যবস্থা যদি এইভাবে চলতে থাকে, এবং জনগণের বিরুদ্ধে পরিচালিত হয়, সেখানে কি অতিরিক্ত অর্থ বরাদ্দ করা যায়? আপনারা দুর্নীতি রোধ করার চেষ্টা করুন, নিরপেক্ষভাবে চালাবার চেষ্টা করুন। আজকে পুলিশের জন্য প্রশাসনিক ব্যয়ের জন্য ৪৮ কোটি টাকার উপরে বাড়তি চেয়েছেন, আজকে পশ্চিমবাংলার শান্তিশৃঙ্খলার অবস্থা কোন পর্যায়ে? পশ্চিমবাংলা তো বিহার উত্তরপ্রদেশ হতে যাচ্ছে। আজকে যেভাবে ইন্সিডেন্টস অফ ক্রাইমস বেড়ে যাচ্ছে, ট্রেনে, বাসে, সর্বত্র ডাকাতি, খুন, ধর্ষণ, নারী নির্যাতন এমনভাবে রূপ নিয়েছে, আজকে বিহারের সঙ্গে পাল্লা দিতে চলেছে। এইরকম একটা অবস্থা চলছে। প্রতিদিন সংবাদপত্রে এইরকম ঘটনা বেরুচ্ছে। আজকে আমরা কি দেখছি, ডাকাতি রুখতে গিয়ে ও. সি. পর্যন্ত মারা যাচ্ছে। এমন কি পুলিশকে দলীয় স্বার্থে যেভাবে ব্যবহার করা হচ্ছে এটা আরও মারাত্মক রূপ নিয়েছে। মালদার এস. পি.-র ট্রান্সফার অর্ডার হয়ে গেছে, পুলিশমন্ত্রী নিজে ট্রান্সফার করতে চাইছেন, এই এস. পি.-র মেয়ে ৬ বিষয়ে ফেল করেছে, তার মেয়েকে পাশ করিয়ে দেওয়ার জন্য অধ্যক্ষর উপর চাপ দেওয়া হয়েছে, এই ব্যাপারে অভিযোগ পাওয়ার পর পুলিশমন্ত্রী পর্যন্ত নিজে উদ্যোগ নিয়েছেন ট্রান্সফারের ব্যাপারে।

কিন্তু সেখানে দলীয় স্বার্থে তিনি পঞ্চায়েত নির্বাচনে রুলিং পার্টিকে সার্ভ করবেন, তাই—আশ্চর্যের ব্যাপার—সেই এস. পি.কে সরানো যাবে না, এই ব্যাপারে হাউসেও প্রশ্ন উঠেছিল। দুর্নীতিগ্রস্ত পুলিশ অফিসাররা যদি ইন্ভাল্‌ভড হয় রুলিং পার্টি পর্যন্ত তাহলে তো অপরাধ প্রবণতা বাড়বেই। ইন্সিডেন্টস অফ ক্রাইম বাড়বেই। এইরকম অবস্থায় বাড়তি অর্থ দেওয়া যায় কিনা ভেবে দেখুন মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, হেল্‌থ অ্যান্ড ফ্যামিলি ওয়েলফেয়ারে আজকে কি অবস্থা পশ্চিমবাংলায়? সরকারি হাসপাতালগুলি স্বাস্থ্যকেন্দ্রগুলিতে সেখানে ফ্রী বেড নেই বললেই চলে, ওয়ার্ল্ড ব্যাঙ্কের নির্দেশে কমিয়ে দিয়েছেন। হাসপাতালগুলি কার্যত নার্সিং হোমে পর্যবসিত হচ্ছে। পয়সা না দিলে চিকিৎসা হবে না। পথ্য তুলে দিয়েছেন, চিকিৎসারও পরিবেশ নেই। সমাজবিরোধীদের দৌরাত্ম গোটা হাসপাতালে। এই সম্প্রতি মেডিক্যাল কলেজে মহিলা ডাক্তার অ্যান্টি সোশ্যাল দ্বারা আক্রান্ত হল। সেখানে কোনও প্রতিবিধান হচ্ছে না। ডাক্তাররা স্ট্রাইক করছে। এইভাবে যদি স্বাস্থ্য ব্যবস্থা চলতে থাকে তাহলে মাননীয় উপাধ্যক্ষ মহাশয় কিভাবে অর্থ বরাদ্দ করা যায়, সেটা বলবেন। সবক্ষেত্রে বাড়তি এস্টাব্লিশমেন্ট চার্জ আপনারা করেছেন, প্রশাসনিক খাতের জন্য। কিন্তু কৃষির জন্য আপনার ব্যয়বরাদ্দ কোথায়? আজকে বিদ্যুৎ-এর অভাবে গোটা পশ্চিমবাংলায় ১০ হাজার মৌজায় বিদ্যুৎ নেই। বিদ্যুৎ-এর অভাবে বোরো চাষ বন্ধ। সমস্ত উন্নয়নমূলক কাজও বন্ধ। অথচ প্রশাসনিক খাতে অনুমোদিত ব্যয়ের পরও যে ব্যয় বৃদ্ধি পাচ্ছে, অতিরিক্ত ব্যয় একটা বিরাট রূপ নিয়েছে, আজ ১১ বছর ধরে যে ৫ হাজার কোটি টাকা বাড়তি ব্যয় তার অনুমোদন হয়নি। অথচ সংসদীয় রীতিনীতি অনুযায়ী বিধানসভায় পরের বছর এই বাড়তি টাকা অনুমোদন করিয়ে নিতে হয়। ১১ বছরে ৫ হাজার কোটি বাড়তি টাকা অনুমোদন হল না। এইরকম আনপ্রিসিডেন্ট ব্যাপার যদি হয়, 'ক্যাগ' মন্তব্য করেছে এইরকম যদি চলতে থাকে তাহলে দুর্নীতি একটা মারাত্মক রূপ নেবে। আমি এই কথা বলতে চাই দুর্নীতি মুক্ত প্রশাসনে, দুর্নীতিমুক্ত প্রশাসনে, দুর্নীতিমুক্তভাবে যদি অর্থ ব্যয় হয় তখনই অর্থ বরাদ্দের প্রশ্ন আসে।

**শ্রী পূর্ণেন্দু সেনগুপ্ত :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, অর্থমন্ত্রী কর্তৃক আনীত এই সাপ্লিমেন্টারি বাজেটকে সমর্থন জানিয়ে আমি দু'চারটি কথা বলতে চাই। বিরোধী দলের কথা শুনতে শুনতে আমার মনে হচ্ছিল ওরা যেন শাঁখের করাত। আসতেও কাটে, যেতেও কাটে। ওরা কোনোদিন যেন পশ্চিমবাংলায় রাজত্ব করেননি। ওদের আমলে গণটোকাটুকি হয়নি। পরীক্ষার ফল নির্ধারিত সময়ে প্রকাশ করতে পেরেছেন? ওরা সেসব কথা বেমালুম ভুলে গেছেন। আমার নিজের মনে আছে ৫৪ সালে আমাকে দু'বার ইতিহাস পরীক্ষা দিতে হয়েছিল। এখন প্রশ্ন হচ্ছে যারা কাজ করেন আপনারা তার সমালোচনা করতেই পারেন কিন্তু আমাদের এখানে মাধ্যমিক প্রশ্নপত্র ফাঁস হলে গোয়েন্দা গণ তদন্ত করেন, দোষীকে ধরবার জন্য চেষ্টা হয়। আপনাদের আমলে সেসব কিছুই হত না। আজকের খবরের কাগজে দুটো খবর দেখলাম, বিহারের পাটনা জেলায় রণবীর সেনারা ১০ জন ক্ষেতমজুরকে হোলির আগের দিন

গুলি করে সেই রক্ত দিয়ে হোলি খেলেছে। আর একটা খবর হল মগরাহাটের সেলিম নামে একজন দুর্ধর্ষ ডাকাত, তাকে কয়েক বছর ধরে ধরা যাচ্ছিল না। সেই সেলিম কার কাছে আশ্রয় চেয়েছিল আমি সেসবের মধ্যে যাচ্ছি না, পুলিশ সেই ডাকাতকে ধরেছে। এখানে পুলিশ চেষ্টা করে। মিলন চক্রবর্তীকে ধরবার চেষ্টা হচ্ছে। প্রশ্নপত্র ফাঁসের তদন্ত করা হচ্ছে। এখানে অনেকেই বিভিন্ন বক্তব্যের অবতারণা করেছেন। সেই যুক্তি তর্কের ভিতর যাবার কোনও সময় আমার নেই। একবার ভেবে দেখুন রাজীব গান্ধী বলেছিলেন যে ভারতবর্ষকে একবিংশ শতাব্দীতে পৌঁছে দেবেন। আজকে যদি রাত্রিবেলা ফোন করতে চান তাহলে ডায়াল করলেই শুনতে পাবেন। অল লাইনস আর বিজি। এমনই সব যন্ত্রপাতি বিদেশ থেকে আমাদের ঘরে এনে দিয়েছেন। আপনাদের বিরুদ্ধে বলার মতো অনেক বাণই আমাদের তূণে আছে। পশ্চিমবাংলার এই অবস্থার জন্য আমরা কতখানি দায়ী আর আপনারা কতখানি দায়ী? একথা অস্বীকার করার চেষ্টা করবেন না পশ্চিমবাংলার এই অবস্থার মধ্যে দাঁড়িয়েও আমাদের অগ্রসর হচ্ছে। শিক্ষা বলুন, কৃষি বলুন, শিল্প বলুন, আমাদের অগ্রগতি ঘটছে। আমাদের পরীক্ষা ব্যবস্থা আমরা চালু করেছি। নির্দিষ্ট সময়ের মধ্যে পরীক্ষার ফল আমরা প্রকাশ করতে সক্ষম হয়েছি। অন্ধ্রপ্রদেশ, মহারাষ্ট্রে লক্ষ লক্ষ কোঁটি কোটি টাকা নিয়ে, ক্যাপিটেশন ফি নিয়ে ডাক্তার, ইঞ্জিনিয়ারদের ভর্তি করা হচ্ছে। আমাদের দেশে হয় না। আমাদের পশ্চিমবাংলায় মানুষের যে সভ্যতা, কৃষ্টি, সংস্কৃতি সব কিছু জলাঞ্জলি দিয়েছেন, এখন এমন ভাব দেখাবার চেষ্টা করেন যেন পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার গত ২০ বছরে কিছুই করতে পারেনি।

[4-30 – 4-40 p.m.]

হ্যাঁ, এই পশ্চিমবাংলায় আবার নেহেরুর আমল থেকে বঞ্চনার কোপ দৃষ্টি পড়েছিল। তাই একসময় এখানের শিল্প ছিল ভারতবর্ষের গৌরব। সেই শিল্প ক্রমশ ক্রমশ আপনার বঞ্চনার জন্য পিছিয়ে যেতে বাধ্য হল। এই বামফ্রন্টের আমলে নতুন করে আবার সেই পরিকাঠামো গড়বার জন্য অগ্রসর হয়েছে। সেই পরিকল্পনার মধ্যে, পরিকাঠামোর মধ্যে যদি আরও কিছু ভাল করা যায়, তা নিয়ে আপনারা যদি সমালোচনা করতেন, তাহলে নিশ্চয়ই আমরা তা অগ্রাহ্য করতাম না। আমার মনে হল—আপনারা বিরোধিতা করতে হবে বিরোধিতা করছেন। পশ্চিমবাংলায় কৃষি উৎপাদনের যা গড়, তাতে দেখতে পাচ্ছি যে, আমরা ভাল জায়গায় পৌঁছেছি। এটা আপনারা অস্বীকার করতে পারবেন না। আজকে আলুর বন্ড নিয়ে নানা ধরনের কথা উঠেছে। এটা ঠিকই যে, আমাদের হিমঘরের সংখ্যা কম। আলু বন্ড নিয়ে দুর্নীতি হচ্ছে এটা ঠিকই কিন্তু তা সত্ত্বেও বলব—গতবারের তুলনায় এবারে আলুর উৎপাদন বেড়েছে। আলু চাষী, যারা প্রান্তিক গরিব চাষী, তাদের জন্য আরও কয়েকটা হিমঘর খোলা যায় কিনা, তার জন্য আপনারা যদি সঠিকভাবে প্রোপোজাল আনতেন, তাহলে আমরা আপনাদের পাশে এসে দাঁড়াতাম। আপনারা পশ্চিমবঙ্গের পরিকাঠামোর কথা বলছেন, বিদ্যুতের কথা বলছেন। আমি জানি সিদ্ধার্থশঙ্কর রায়ের আমলে মেদিনীপুর জেলায় সমস্ত জায়গায় বিদ্যুতায়ন হয়েছে বলে ঘোষণা করা হয়েছিল। আমি

একদিন বিদ্যুৎ সচিবকে বললাম যে, আপনারা নয়াগ্রাম থানায় ওড়িশা, বিহার থেকে বিদ্যুৎ এনে ১৯৭২ সালে সেখানে বিদ্যুতায়ন হয়েছে বলে ঘোষণা করেছেন। তখন গনিখান চৌধুরি চেষ্টা করেছিলেন ওড়িশা থেকে বিদ্যুৎ এনে নয়াগ্রাম থানাকে আলোকিত করবেন, কিন্তু গত অক্টোবর মাসে সেখানে নতুন করে বিদ্যুতায়ন হল এই বামফ্রন্টের আমলে। সুতরাং এই সাপ্লিমেন্টারি বাজেটকে সমর্থন জানিয়ে এই কথা বলতে চাই যে, আমরা কাজ করি। আপনারা সমালোচনা করুন, কিন্তু সেই সমালোচনা গঠনমূলক হতে হবে। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আমাদের পণ্ডিত অর্থমন্ত্রী এম. আই. টি. trained marxist influenced Finance Minister যে সাপ্লিমেন্টারি বাজেট, এখানে ব্যয়বরাদ্দের দাবি প্লেস করেছেন, আমি তার বিরোধিতা করছি। মাননীয় মন্ত্রী বলবেন যে, অতিরিক্ত ব্যয়বরাদ্দের প্রয়োজন আছে, এই বাজেট প্লেস করার প্রয়োজন আছে। কারণ ঐটাই স্বাভাবিক যে, বাজেট প্লেস করার পরে ফিনান্সিয়াল ইয়ার যখন আসবে, ঠিক তার সময়ের আগে কাজ করতে গিয়ে দেখা যায় যে, অতিরিক্ত টাকার দরকার হয়। স্বাভাবিক কারণেই মন্ত্রী সাপ্লিমেন্টারি বাজেট হাউসের কাছে নিয়ে এসেছেন। কিন্তু ওঁনার যে অতীতের ইতিহাস, অতীতের রেকর্ড, তাতে দেখা যাচ্ছে যে, উনি বছরের পর বছর এই রকম সাপ্লিমেন্টারি বাজেট প্লেস করেন কিন্তু সেই টাকাটা খরচ করার দরকার পড়ে না। আমি এখানে কয়েকটি হিসাব দিচ্ছি। ওঁনার ২১ পুলিশ ডিমান্ডে ১৯৯০-৯১ সালে অরিজিন্যাল বাজেট ছিল ৩৫৮ কোটি ২৫ লক্ষ ৪০ হাজার টাকা। এর সঙ্গে সাপ্লিমেন্টারি দিলেন ১ কোটি ৩০ লক্ষ ৪৫ হাজার টাকা। উনি চাইলেন মোট ৩৫৯ কোটি ৫৫ লক্ষ ৮৫ হাজার টাকা। উনি এই ব্যয় বরাদ্দ করলেন। তাহলে অ্যাকচুয়াল এক্সপেন্ডিচার হচ্ছে ১৯৯০-৯১ সালে ৩৫৮ কোটি ২৫ লক্ষ যেখানে ছিল, সেখানে উনি ব্যয় করলেন ৩৪২ কোটি ১৪ লক্ষ ৬ হাজার ৬০৮ টাকা। সাপ্লিমেন্টারি হল কত—না ১৭ কোটি ৪১ লক্ষ ৭৮ হাজার ৩৯২ টাকা।

কিন্তু করতে পারলেন না। ১৯৯০-৯১ সাল থেকে ১৯৯২-৯৩ সাল পর্যন্ত ঠিক একই অবস্থা। অরিজিন্যাল ছিল ৩৪৮ কোটি ৯৪ লক্ষ ৫০ হাজার টাকা, সাপ্লিমেন্টারি চাইলেন ৮ কোটি ৬৪ লক্ষ ৮ হাজার, খরচা করলেন ৩৪৭ কোটি ২২ লক্ষ ৯৬ হাজার ১৭৯ টাকা, আর সেভিংস হল ১০ কোটি ৩৫ লক্ষ ৬১ হাজার ৮২১ টাকা। ১৯৯৪-৯৫ সালে অরিজিনাল ছিল ৪৪০ কোটি ১৪ লক্ষ টাকা, সাপ্লিমেন্টারি ছিল ৪৫ কোটি ৩৫ লক্ষ ৫৬ হাজার টাকা, মোট হল ৪৮৫ কোটি ৪৮ লক্ষ ৫৬ হাজার টাকা, ব্যয় করলেন ৪৬২ কোটি ৯৮ লক্ষ ৯২ হাজার ৯৩৯ টাকা এবং সেভিংস হল ২২ কোটি ৪৯ লক্ষ ৬৩ হাজার ৬১ টাকা। ফিনান্সিয়াল ইয়ারে আপনারা সাপ্লিমেন্টারি বাজেটে টাকা খরচা করতে পারলেন না। আপনি সারেন্ডার করেননি। সেভিংস ফেরত দিয়েছেন। সেভিংস গ্রহণ করেননি। শুধু এই ডিপার্টমেন্ট নয়, এডুকেশন ডিপার্টমেন্টেরও একই অবস্থা। ১৯৯২-৯৩ সালে অরিজিনাল

ছিল সতেরোশো ৬৮ কোটি ৫৫ লক্ষ ৮২ হাজার টাকা, খরচা করলেন ১৩৫৩ কোটি ২৮ লক্ষ ৩১ হাজার ৪০৩ টাকা, সেভিংস হল ৪১৫ কোটি ৫০ লক্ষ ৪৭৭ টাকা। ১৯৯৩-৯৪ সালে ছিল ৩১৫ কোটি ৮৪ লক্ষ ৯৮ হাজার ৩৭ টাকা। ১৯৯৪-৯৫ সালে সেভিংস হল ৩৫৮ কোটি ৩৫ লক্ষ ৮৭ হাজার ৭৭৯ টাকা। বিদ্যুতের ক্ষেত্রেও ঠিক একই অবস্থা। ১৯৯৪-৯৫ সালে এরজন্য বাজেটে ছিল ৫০ কোটি টাকা, উনি সাপ্লিমেন্টারি দিলেন ৩১৬ কোটি টাকা, টোটাল গ্র্যান্ট ছিল ৩৬৬ কোটি টাকা। খরচা করলেন ৫০ কোটি টাকা। ৩১৬ কোটি টাকা খরচা করতে পারলেন না। প্রতিটা ক্ষেত্রেই একই অবস্থা। ১৯৯৪-৯৫ সালের অ্যাপ্রোপ্রিয়েশন অ্যাকাউন্ট-এ, ৭০ নম্বর ডিমান্ডে ৯৮টার মধ্যে ৭০টার সাপ্লিমেন্টারি গ্র্যান্ট চেয়েছেন। তার মধ্যে ৫৩টার মত ডিমান্ডে টাকা খরচা করতে পারেননি। অরিজিনাল যা ছিল তার থেকে সেভিংস হয়, কিন্তু তা উনি ফেরত দেননি বা সারেন্ডার করেননি। ফিনান্স মিনিস্ট্রি আলাদা কোনও দপ্তর নয়। ফিনান্স-এর কাজ হচ্ছে মণিটরিং করা, বিভিন্ন দপ্তরের সঙ্গে সমন্বয় করা। সেই সমন্বয় করতে গিয়ে বিভিন্ন দপ্তরকে ফিনান্স মিনিস্টার অ্যাডভাইস করবেন। ফিনান্স মিনিস্টারের কাজ ফিনান্সিয়াল ম্যানেজমেন্ট করা। ফিনান্স মিনিস্টার ম্যানেজমেন্ট করবেন, তাতেও তিনি ব্যর্থ। পশ্চিমবঙ্গের অর্থমন্ত্রী অসীমবাবু আমেরিকার এম. আই. টি.র স্টুডেন্ট। উনি মার্কসবাদ ভাল বোঝেন, উনি তত্ত্ব দিয়ে বলেন। তিনি একমাত্র বিকল্প মুখ্যমন্ত্রী হিসাবে থাকার চেষ্টা করেন। কিন্তু উনি কোনও সেভিংস ফেরত দেননি। একসেস এক্সপেন্ডিচার হয়েছে, কিন্তু সেটা উনি রেগুলারাইজ করার সময় পাননি। ১৯৮৫-৮৬ সালের পর থেকে যে একসেস এক্সপেন্ডিচার হয়েছে, সেটা আজও তিনি রেগুলারাইজ করেননি। এটা খুব দুর্ভাগ্যের ব্যাপার। কাজ করতে গেলে টাকার দরকার, তারজন্য সাপ্লিমেন্টারি বাজেট আপনি প্লেস করবেন। সাপ্লিমেন্টারি বাজেট প্লেস করার পর ওই টাকা খরচ হবে। আপনি তো ল-ইয়ার, আপনি জানেন যে, কনস্টিটিউশনের ২০৫ ধারাতে আছে, যে, বাজেটের টাকা খরচার পর অ্যাজ আরলি অ্যাজ পসিবল্ একসেস এক্সপেন্ডিচার রেগুলারাইজ করতে হবে। কিন্তু দুর্ভাগ্যের বিষয়, আপনারা ১৯৯৭-৯৮ সালের বাজেট এখানে প্লেস করেছেন। অথচ ১৯৮৫-৮৬ সালের পর থেকে আজ পর্যন্ত বাজেটের একসেস এক্সপেন্ডিচার রেগুলারাইজ করেননি।

[4-40 – 4-50 p.m.]

স্যার, অর্থমন্ত্রী কি করছেন? আমি উদাহরণ দিয়ে বলছি। ডিমান্ড নং ২৫, পি. ডব্লু. ডি., ৮৫-৮৬, অরিজিনাল গ্র্যান্ট ৩৮ কোটি ৯৪ লক্ষ ৬৬ হাজার। সাপ্লিমেন্টারি গ্র্যান্ট-৪ কোটি ৮৬ লক্ষ ১ হাজার টাকা। টোটাল গ্র্যান্ট ৪৩ কোটি ৮৪ লক্ষ ৬৭ হাজার টাকা। অ্যাকচুয়াল এক্সপেন্ডিচার হয়েছে সেবারে ৭৮ কোটি ৫৩ লক্ষ ৪৬ হাজার ২৪২ টাকা। একসেস এক্সপেন্ডিচার হল ৩৪ কোটি ৯৮ লক্ষ ৮৬ হাজার ২৪২ টাকা, অর্থাৎ ৮০ পারসেন্ট। সেটা রেগুলারাইজ করার সময় পাননি। এটা পি. ডব্লু. ডি. ওয়ার্কস, ৮৫-৮৬, রেভিনিউ এক্সপেন্ডিচার ১০ কোটি ৯৭ লক্ষ ৬৭ হাজার ৮৬৫ টাকা একসেস, সেটাও

রেগুলারাইজ করেননি। এরকম বহু আছে—মিউনিসিপ্যালিটি, আর্বান ডেভেলপমেন্ট, হাউসিং ডিপার্টমেন্ট, ইরিগেশন, হেল্‌থ অ্যান্ড ফ্যামিলি, কমার্স অ্যান্ড ইন্ডাস্ট্রি, প্রত্যেকটা ডিপার্টমেন্টে একসেস এক্সপেনিডচার হয়েছে, সেগুলো রেগুলারাইজ করেননি। অর্থমন্ত্রী হিসাবে তাঁর দায়িত্ব শুধু ডিপার্টমেন্টকে টাকা দেওয়াই নয়, সেই ডিপার্টমেন্ট সেই টাকা প্রপারলি ইউটিলাইজ করছে কিনা, সেটাও দেখা। কিন্তু তিনি সেটা দেখতে পারেননি। এক মিনিট বিধানসভা চালাতে গেলে কয়েক লক্ষ টাকা খরচ হয়, সাপ্লিমেন্টারি বাজেট প্লেস করার জন্য এত কাগজপত্র ছাপাতে হয়েছে, এত আলোচনা হচ্ছে, কত টাকা খরচ হচ্ছে। সেই টাকা তিনি খরচ করতে পারবেন না, অথচ সাপ্লিমেন্টারি গ্র্যান্ট স্যাংশন করতে হবে, টাকা দিতে হবে?

গত বিধানসভা নির্বাচনের পর দু-দুটো বাজেট উনি প্লেস করেছেন। ওনার সহকর্মী একজন মন্ত্রী আছেন মাইনরিটি অ্যাফেয়ার্স ওয়াকফ্ উর্দু অ্যাকাডেমি, হজ—চারটে ডিপার্টমেন্ট নিয়ে। কোথায় সেই মন্ত্রীর বাজেট স্পীচ? সেই মন্ত্রীর পরিকল্পনা কোথা থেকে জানতে পারব, তাঁর কোন আলাদা ডিমান্ড তো নেই? কারণ আলাদা ডিমান্ড করতে গেলে সি. এ. জি. পার্মিশন লাগবে। ৯৮টি ডিমান্ডের মধ্যে ঐটা নেই। ৬টা মন্ত্রী আছে শিক্ষা দপ্তরে, তাদের যদি আলাদা ভাষণ থাকতে পারে, এমনকি হোমগার্ড দপ্তরের আলাদা থাকতে পারে, তাহলে মাইনরিটি অ্যাফেয়ার্সের কেন থাকবে না? কেন হাউস জানতে পারবে না সে কি পরিকল্পনা নিয়েছে, কি কাজ করছে? একজন মাইনরিটি অ্যাফেয়ার্সের মন্ত্রী করে দিয়েছেন, একটা লাল বাতির গাড়ি দিয়েছেন, একটা অফিস দিয়েছেন, একটা সেক্রেটারি দিয়েছেন; তাতেই সব হয়ে গেল? উর্দু অ্যাকাডেমির কাজ কি করেছেন, কেন জানতে পারব না? কেন বাজেট ডিসকাশন করতে পারছি না, যেখানে হোমগার্ড, ফায়ার ব্রিগেড, ফরেস্ট, জেল, সোশ্যাল ওয়েলফেয়ার এসব দপ্তর নিয়ে আলোচনা করতে পারি? পশ্চিমবঙ্গে ৩ কোটি মাইনরিটি কমিউনিটি যেখানে আছে, তাদের দপ্তরের জন্য একটা মন্ত্রী রাখা সত্ত্বেও সেটা নিয়ে আলোচনা করার সুযোগ পাই না। এই জবাব দিতে হবে, কেন আলাদা করে দেখাতে পারেননি? আপনার দপ্তরের কাজগুলো রেগুলারাইজ করতে পারেননি। একসেস এক্সপেন্ডিচার, সেভিংস, মাইনরিটি অ্যাফেয়ার্স সম্বন্ধে বললাম, সেইগুলোর উত্তর নিশ্চয় আশা করব।

এরপর মাননীয় মন্ত্রীর কাছে কতগুলো ব্যাপার নিয়ে যাচ্ছি। যখন উনি সাপ্লিমেন্টারি গ্র্যান্ট চাইছেন, তখন ওনাকে কতগুলো কথা বলতে হবে। গতবার বলেছেন বার্ধক্য ভাতা বাড়িয়ে দেবেন। কেন দিতে পারেননি? গতবারে যে প্রতিশ্রুতিগুলো হাউসে দিয়েছিলেন, সেইগুলো রাখতে পারেননি। আপনি বলেছিলেন ১ হাজার প্রাইমারি স্কুলের ব্যাপারে, সেটা ইমপ্লিমেন্ট করতে পেরেছেন? বিভিন্ন দপ্তরের সঙ্গে আপনার সমন্বয়ের অভাব। ৯২-৯৩ সালে বলেছিলেন ছয় শত প্রাইমারি স্কুল করবেন, দেখা গেল কোর্টের অর্ডার রয়েছে, কোর্টের একটা ইনজাংশন রয়েছে। আপনার ডিপার্টমেন্টে দেখছি সমন্বয়ের অভাব।

আজকে সেইজন্য যদি অতিরিক্ত অর্থ বরাদ্দের দাবি করেন তাহলে তা দিতে পারি না। মাননীয় মন্ত্রী মহাশয় যে সাপ্লিমেন্টারিগুলো চেয়েছেন তা দেখলাম। এবারে পুলিশের জন্য ৪৮ কোটি ১০ লক্ষ ৫৭ হাজার ৫৬৬ টাকা চাওয়া হয়েছে। কিন্তু আগের যেটা চাওয়া হয়েছিল তা খরচ করতে পারেননি। পুলিশখাতে টাকা কেন দেওয়া হবে? কোন কাজ হয়েছে? আমি মেনশনের সময় শুনছিলাম পুলিশের বিরুদ্ধে নানা অভিযোগ। পুলিশ আজকে সমাজবিরোধীদের সঙ্গে আঁতাত করছে। পুলিশের সমাজবিরোধীদের দমনের ক্ষেত্রে যে ভূমিকা হওয়া উচিত ছিল তা তারা নিতে পারেনি। আজকে পুলিশের সঙ্গে শিক্ষা দপ্তরের ভূগোলের প্রশ্ন ফাঁস নিয়ে ঝগড়া হতে দেখা যাচ্ছে। শিক্ষা দপ্তর মানতে রাজি নয় যে ভূগোলের প্রশ্নপত্র আউট হয়েছিল। আজকে পুলিশের সঙ্গে একশ্রেণীর সমাজ বিরোধী, বিশেষ করে আপনাদের দলের লোকেদের সঙ্গে আঁতাত দেখা যাচ্ছে। আপনারা সেগুলো বন্ধ করতে পারেননি। আজকে পুলিশ ডাকাত ধরতে পারে না। ডাকাতরা অত্যাধুনিক ৪০৭ গাড়ি করে ডাকাতি করে পালিয়ে যায়, পুলিশ তাদের জিপ গাড়ি নিয়ে ধরতে পারে না। অথচ আজকে পুলিশের মাইনে বাড়ানোর জন্য বরাদ্দ চাওয়া হচ্ছে। আজকে সমাজবিরোধীদের হাতে অত্যাধুনিক অস্ত্রশস্ত্র এসে গেছে, তারা একজন ও. সি.কে খুন করে গেল কিন্তু এখনও আপনারা কাউকে গ্রেপ্তার করতে পারলেন না। সন্দেহজনক কিছু লোককে ধরেছেন কিন্তু আসল কাউকে গ্রেপ্তার করতে পারেননি। কেন এটা হচ্ছে? আজকে আপনারা পুলিশের উপর বড় বেশি নির্ভরশীল হয়ে পড়েছেন। পুলিশ আজকে আপনাদের রিগিং-এর হাতিয়ারে পরিণত হয়ে পড়েছে। সেইজন্য কি টাকা চেয়েছেন? হেল্‌থের ব্যাপারে মাননীয় সদস্য সুদীপবাবু বলেছেন। হেল্‌থের জন্যও আপনি টাকা চেয়েছেন। কেন চেয়েছেন? মাননীয় স্বাস্থ্যমন্ত্রী আপনার পাশেই বসেন, তাঁর কনস্টিটিউয়েন্সির মধ্যে একজন মহিলার ভুল চিকিৎসার জন্য চিরদিনের জন্য তার মা হওয়া বন্ধ হয়ে গেল। আবার, কলকাতার বুকে মেডিক্যাল কলেজ হাসপাতাল ৫ দিন ধরে বন্ধ হয়ে থাকে। আপনারা এসবের কেন সুরাহা করতে পারেন না। আমি জানি না, মাননীয় সদস্য যাঁরা এখানে বসে আপনাকে সমর্থন করে চিৎকার করছেন তাঁরা কোন গ্রহ থেকে এসেছেন। কারণ পৃথিবী ছাড়া এখনও পর্যন্ত অন্য কোন গ্রহে জীবের অস্তিত্বের প্রমাণ পাওয়া গেছে বলে জানি না। আজকে নার্সিং হোমে বেডের চার্জ নেয় কিন্তু খাবারের জন্য আলাদা কোনও খরচ নেওয়া হয় না। কিন্তু আপনাদের মেহনতি মানুষের সরকার এবং তাঁর অর্থমন্ত্রী হিসাবে বাজেট প্লেস করছেন, উপযুক্ত ব্যয়বরাদ্দের দাবি পেশ করছেন—সেখানে দেখতে পাচ্ছি, বেডে ভাড়া দেবার পরও খাবার জন্য আলাদা টাকা দিতে হচ্ছে। আপনাদের লজ্জা করে না? মানুষের যেখানে চিকিৎসা হয় না, ভুল চিকিৎসায় মহিলার মা হওয়া চিরদিনের জন্য বন্ধ হয়ে যায় সেখানে আবার আপনি এই দাবি পেশ করেন। মাননীয় পি. ডব্লু. ডি. মন্ত্রীর ব্যয়বরাদ্দ নাকি আপনি কাটছাঁট করে দেন বলে শোনা যায়। আজকে রাস্তা-ঘাটের কি অবস্থা? আপনি মাননীয় মুখ্যমন্ত্রীর সঙ্গে পাশের দেশ বাংলাদেশে গিয়েছিলেন। সেই গরিব দেশের যে রকম রাস্তা আছে এখানে তা নেই। আপনি রাস্তাগুলো উন্নতি করতে পারেননি।

[4-50 – 5-00 p.m.]

শিক্ষা ক্ষেত্রে অতিরিক্ত ব্যয়বরাদ্দের দাবি পেশ করেছেন, এবারে আমি শিক্ষার কি অবস্থা বলি, মাধ্যমিক পরীক্ষার কোশ্চেন আউট হয়ে গেল, যারা কোয়েশ্চেন আউট করে তাদের সাফাই গান শিক্ষামন্ত্রী ভূগোল পরীক্ষার কোয়েশ্চেন আউট হয়েছে, কি হয়নি যেটা ছাত্ররা জানতে পারছে না সেই দপ্তরের দাবি আপনারা পেশ করেছেন, আপনাদের লজ্জা করে না? যেখানে শিক্ষা ব্যবস্থাকে ধ্বংস করে দিয়েছেন। আপনারা অনেকেই আমাদের আমলে, মানে কংগ্রেস আমলের শিক্ষা ব্যবস্থা নিয়ে সমালোচনা করেন, কিন্তু কংগ্রেস আমলে যেটুকু শিক্ষা আপনারা লাভ করেছেন তার জন্যই আজকে আপনারা মন্ত্রী হয়েছেন। আপনাদের আমলে যারা লেখাপড়া শিখছে তারা কেউ মন্ত্রী হতে পারছে না। কংগ্রেস আমলে আপনারা সবাই লেখাপড়া শিখেছেন বলেই আজকে এখানে মন্ত্রিত্ব করতে পারছেন। আর আপনাদের আমলে লেখাপড়া শেখা মন্ত্রীরা কেউ ফাইল লিখতে পারবে না, অন্য ইউনিভার্সিটি থেকে পাশ করা অফিসাররা ফাইল লিখে দেবেন। আজকে প্রশাসনিক স্তরে পশ্চিমবাংলা সব দিক থেকে পিছিয়ে যাচ্ছে। আমি প্যারোকিয়ালিজম বুঝি না, কমিউনালিজম বুঝি না, আমি প্রাদেশিকতায় বিশ্বাস করি না, কিন্তু বাস্তব সত্য যে বি. ডি. ও. অফিসে বা এস. ডি. ও. অফিসে যাঁরা দায়িত্বে থাকেন তাঁদের সাথে বাংলায় কথা বলা যায় না, ইংরাজিতে কথা বলতে হয়, কারণ যাঁরা আছেন তাঁরা বাইরে থেকে পাশ করে আসেন, এইতো আপনাদের শিক্ষার অবস্থা। আজকে শিক্ষার এমন অবস্থা হয়েছে যে পশ্চিমবঙ্গ মধ্যশিক্ষা পর্ষদের অধীন ছেলেমেয়েদের অভিভাবকরা আর লেখাপড়া শেখাতে চাইছেন না, তাঁরা এখন সি. বি. এস. সি., আই. সি. এস. সি. অনুমোদিত বিদ্যালয়গুলিতে লেখাপড়া শেখাতে চাইছেন ছেলেমেয়েদের। আর আপনারা সেই শিক্ষা দপ্তরের জন্য ব্যয়বরাদ্দ চাইছেন? সেইজন্য বলছি অর্থমন্ত্রী হিসাবে বলছি আপনি বিশৃঙ্খল অর্থমন্ত্রী, আপনি শুধু বিকল্প বিকল্প বলেন, আপনার বিকল্প এই পশ্চিমবঙ্গে কেউ নেই, তাই আপনাকে অনেকে বলে বিকল্প দাশগুপ্ত। আপনি পশ্চিমবাংলার অর্থনীতিকে ভেঙে দিয়েছেন, সেজন্য বলছি অতিরিক্ত ব্যয়বরাদ্দের দাবি পেশ করার অধিকার আপনার নেই। আমি এর বিরোধিতা করে বক্তব্য শেষ করছি।

**শ্রী জাহাঙ্গীর করিম :** মিঃ চেয়ারম্যান স্যার, মাননীয় অর্থমন্ত্রী ১৯৯৬-৯৭ সালের যে অতিরিক্ত ব্যয়বরাদ্দ পেশ করেছেন তাকে পূর্ণ সমর্থন জানিয়ে দু-একটি কথা বলতে চাই। আপনি জানেন ভারতবর্ষ একটি যুক্তরাষ্ট্রীয় দেশ, যুক্তরাষ্ট্রীয় পরিকাঠামোর মধ্যে আমাদের রাজ্য সরকারকে তার সীমাবদ্ধার মধ্যে বাজেট ব্যয়বরাদ্দ পেশ করতে হয়। স্বাভাবিকভাবেই বিরোধী পক্ষের আজকে যাঁরা আলোচনা করলেন, আমাদের এই ২০ বছরের কোনও সাফল্যই তাঁদের চোখের সামনে দেখতে পেলেন না। স্যার, ২০ বছর আগে ওঁদের একটা অ্যাক্সিডেন্ট হয়েছিল, হঠাৎ? কব্জির জোরের রাজত্ব আক্রান্ত হল এবং তাঁরা দেখলেন যে তাঁদের রাজত্ব চলে গেছে, নতুন বামফ্রন্ট সরকার তৈরি হয়েছে। তখন থেকেই তাঁদের

মেমারি ফেল করছে। এঁরা ভগবানকে বিশ্বাস করেন, আর ভগবানকে ভয়ও করেন। আর ভগবানের পরে হাউসে আপনিই আছেন, ভগবানের পর আপনার স্থান। আপনার হাতুড়ী টেবিলে না মেরে ওঁদের মাথায় মারুন, তাহলে ওঁরা মেমারি মেমারি ফেলের রোগ থেকে মুক্তি পাবেন। স্যার আপনি জানেন, কেন্দ্রীয় সরকারের ক্যাশ বক্স থেকে টাকা আসে। এই রাজ্য ইচ্ছা মতো নোট ছাপাতে পারে না, ওঁরা ভাবেন শালবনিতে ট্যাকশাল হয়েছে, নতুন নোট বিধানসভায় সাপ্লাই হচ্ছে, আর ওঁরা ভাবেন এটাই বামফ্রন্ট সরকারের টাকা। এই টাকা কেন্দ্রীয় সরকারের। এই টাকা দিল্লির কোষাগারে জমা হয়।

স্যার, দ্বিতীয় একটা ব্যবস্থা আছে, সেটা হচ্ছে পকেটমারা ব্যবস্থা। কেন্দ্রীয় সরকারের পকেটমারা ব্যবসা আছে। প্রতিদিন সকাল থেকে সন্ধ্যা পর্যন্ত আমরা যত জিনিস কেনা-বেচা করি সমস্ত জিনিসের ওপর ট্যাক্স ধার্য হয়ে থাকে। যারা অন্ধ, খঞ্জ, ভিক্ষুক, ভিক্ষা করে খায়, তারাও কেন্দ্রীয় সরকারের পকেটমারা ব্যবসার হাত থেকে মুক্তি পায় না। একজন ভিক্ষুক সারাদিন ভিক্ষা করে সন্ধ্যার সময় যখন একটা দেশলাই কেনে তখন তাকে সেন্ট্রাল এক্সাইজ ডিউটি দিতে হয়। স্বাভাবিকভাবেই এই পকেটমারা ব্যবসার মধ্যে দিয়ে কেন্দ্রীয় সরকারের কোষাগার ভরে ওঠে। অপরদিকে কোনওরকম বৈদেশিক ঋণ রাজ্য সরকার নিতে পারে না, কিন্তু কেন্দ্রীয় সরকার নিতে পারে। স্বভাবতই আমাদের রাজ্য সরকারগুলোর কোষাগারে খুবই সীমাবদ্ধ ক্ষেত্রগুলি থেকে টাকা জমা পড়ে এবং সেখান থেকে রাজ্য সরকার তার বিভিন্ন দপ্তরকে টাকা দিয়ে থাকে। আর রাজ্য সরকারের দপ্তরগুলির অর্থ আদায় করার কোনও ক্ষমতা নেই, তাদের শুধুই দেওয়ার দায়িত্ব। দূর দূরান্তের গ্রামের ঘরবাড়ি প্রাকৃতিক দুর্যোগে পড়েগেলে মানুষ সঙ্গে সঙ্গে পঞ্চায়েতের কাছে গিয়ে সাহায্য চায়। আবার আমরা বিধানসভার সদস্যরা সকাল থেকে সন্ধ্যা পর্যন্ত গরিব মানুষদের ফ্রি মেডিক্যাল ট্রিটমেন্টের সার্টিফিকেট ইস্যু করি।

স্যার, আপনি জানেন প্রতিদিন গোটা দেশে জিনিসপত্রের দাম যেভাবে বাড়ছে তাতে অতিরিক্ত ব্যয়বরাদ্দের ব্যাপারটা এসে যায়। আপনি জানেন জীবনদায়ী ওষুধের দাম আজকে কত গুণ বেড়ে গেছে। এখানে প্রবীণ মাননীয় সদস্য মান্নান সাহেব বললেন, 'অতিরিক্ত ব্যয়বরাদ্দ কেন করতে হচ্ছে?' মূলত অতিরিক্ত ব্যয়বরাদ্দ করতে হচ্ছে জিনিসপত্রের দাম বেড়ে যাওয়ার জন্য। স্যার, পি. ডব্লু. ডি.র রাস্তার ক্ষেত্রেই দেখুন, বিটুমিনের দাম ২,৫০০ টাকা থেকে আজকে ৫,৮০০ টাকা হয়েছে। লোহার দাম টন প্রতি ৫,২০০ টাকার জায়গায় ১২,৫০০ টাকা হয়েছে। সিমেন্টের দাম ৫৫০ টাকা টনের জায়গায় ২,৫০০ টাকা টন হয়েছে। এই সমস্ত জিনিসের দাম বাড়ার ফলে পি. ডব্লু. ডি.র জন্য অবশ্যই অতিরিক্ত বরাদ্দ করতে হচ্ছে। জিনিসপত্রের দাম বাড়ছে, বরাদ্দ স্বাভাবিকভাবেই বাড়বে।

এখানে কতগুলি বিষয় তোলা হয়েছে। বিশেষভাবে বলা হয়েছে, বিদ্যুতের নাকি বেহাল অবস্থা! মাননীয় সদস্যদের আমি ১৯৭২ থেকে ১৯৭৭ সালের অবস্থাটা একটু স্মরণ

করিয়ে দিতে চাই। তখন অবস্থাটা কি ছিল? আজকে মেদিনীপুরের কোলাঘাট থার্মাল পাওয়ার প্ল্যান্টের চিমনি দিয়ে ধোঁয়া উঠছে। ১৯৭৭ সালে এই কোলাঘাট থার্মাল পাওয়ার প্ল্যান্টের জন্য অনুমোদিত অর্থ দিয়ে তৎকালীন ওঁদের নেতা ছোট প্যান্ট এবং লাল গেঞ্জি গায় পরে ঠান্ডা ঘরে টেবিল টেনিস খেলার জন্য নেতাজী ইন্ডোর স্টেডিয়াম করেছিলেন। আজকে সেই কোলাঘাট থার্মাল পাওয়ার স্টেশন তৈরি হয়েছে, সেখানে বিদ্যুৎ তৈরি হচ্ছে। ওঁরা বক্রেশ্বর নিয়েও অনেক কথা বলেছেন, ওঁরা বলেছেন—সেখানে জল পাওয়া যাবে না। তারপরে আরও বলেছেন, বক্রেশ্বরের গরম জল দিয়ে বক্রেশ্বর থার্মাল পাওয়ার হবে না। নানান কথা বলেছেন। এই প্রসঙ্গে আমি শুধু মন্ত্রিসভার কাছে বলতে চাই যে, যে সমস্ত হাজার হাজার যুবক রক্ত দিয়ে বক্রেশ্বর গড়তে আমাদের সাহায্য করেছেন, বক্রেশ্বর হবার পর তাদের ঘরে যেন বিদ্যুতের কানেকশনটা প্রথমে দেওয়া হয়, তারপর অন্যত্র। আমি বিদ্যুৎ প্রসঙ্গে শুধু এইটুকুই বলব যে, ১৯৭৭ সাল পর্যন্ত ১০,৯৮১টি মৌজায় বিদ্যুৎ পৌছে দেওয়া হয়েছিল। অর্থাৎ মোট মৌজার মাত্র ২৮ শতাংশ। আজকে ২৯,১১৬টি মৌজায় ইলেক্ট্রিফিকেশনের কাজ সম্পূর্ণ হয়েছে। অর্থাৎ ৭৬.৫ শতাংশ মৌজায় বিদ্যুৎ পৌছে দেওয়া সম্ভব হয়েছে। এরপরেও ওঁদের লজ্জা করে না ঐসব কথা বলতে!

ওঁরা এখানে শিক্ষার কথা তুলেছেন। ওঁদের আমলে কি অবস্থা ছিল? স্যার, আপনি জানেন শিক্ষা খাতে গত বছর কেন্দ্রীয় সরকারের বাজেট বরাদ্দ ছিল ২,৭০৪ কোটি টাকা। সেখানে আমাদের রাজ্য সরকারের নিজস্ব বরাদ্দ ছিল ২,২২৫ কোটি টাকা। পশ্চিমবঙ্গে শিক্ষা ক্ষেত্রে মাথাপিছু ব্যয় হচ্ছে ৩০০০ টাকা। অথচ কেন্দ্রীয় সরকার তাদের সমগ্র বাজেটের মাত্র ১ শতাংশ মাথাপিছু শিক্ষা খাতে বরাদ্দ করছে। আমরা লক্ষ্য করছি শিক্ষা খাতে গত বছর আমাদের কিছু অতিরিক্ত ব্যয় হয়েছে।

[5-00 – 5-10 p.m.]

আমরা লক্ষ্য করছি, ১৯৭৬-৭৭ সালে তারা তাদের আমলে শিক্ষাখাতে মাত্র ১১৪ কোটি টাকা খরচা করেছে আর আমরা শিক্ষাখাতে খরচা করেছি ২ হাজার ২২৫ কোটি টাকা। ওদের লজ্জা থাকা উচিত ছিল। মোট বাজেটের ১২ পারসেন্ট টাকা ওরা শিক্ষা খাতে খরচা করেছে। আর আমরা আমাদের বাজেটের ২৫ থেকে ২৮ পারসেন্ট টাকা খরচা করেছি। নতুন প্রাথমিক বিদ্যালয় তৈরি হয়েছে ৯ হাজার ৩৬২টি। এটা ঠিকই, বিগত ১০ বছরে যদি হাইকোর্টের কেস না থাকতো, মামলা-মোকদ্দমা না থাকতো তাহলে আরও ১০ হাজার প্রাথমিক বিদ্যালয় তৈরি করতে পারতাম এবং এই ১০ হাজার প্রাথমিক বিদ্যালয়ে ৩০ হাজার প্রাথমিক শিক্ষক নিয়োগ করতে পারতাম। কিন্তু ওদের দল (কংগ্রেসের) কোর্ট-কাছারি করে তা আটকে রেখেছে। শিক্ষাক্ষেত্রে আমাদের ৮২ রকমের পাঠ্য-পুস্তক-এর জন্য ২৮০ কোটি টাকা খরচ হয়। যাই হোক, আমার সময় কম, তাই বিস্তারিত আলোচনা করার সুযোগ নেই। কিন্তু আমি উদ্বেগের সঙ্গে লক্ষ্য করছি, আগামী দিনে বেকার সমস্যা একটা ভয়াবহ সমস্যা হচ্ছে। আগামীদিনে এই এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের অফিসগুলি থাকবে কিনা

যথেষ্ট সন্দেহ দেখা দিয়েছে। আমি লক্ষ্য করছি, আমার এলাকার খড়গপুর ওয়ার্কশপ রেলওয়ে ডিপার্টমেন্টের যেটা আছে, সেখানে আমাদের মেদিনীপুর এক্সচেঞ্জ থেকে আমরা যে নামগুলি পাঠিয়েছিলাম তাদেরকে অ্যাপয়েন্টমেন্ট দেওয়া হয়নি। তার বাইরে থেকে অ্যাপয়েন্টমেন্ট দিয়েছে। শুধু তাই নয়, যে সমস্ত মাধ্যমিক বিদ্যালয়ে শিক্ষক নিয়োগ হচ্ছে তার রেশিও ১ ঃ ২০, সেখানে ১ ঃ ২১ রেসিওতে ইন্টারভিউ হচ্ছে। এই ১ জন অতিরিক্ত আসছে সেটা মহামান্য আদালতের পরামর্শ নিয়ে, পার্মিশন নিয়ে সরাসরি আসছে এবং ইন্টারভিউ দিচ্ছে ও অ্যাপয়েন্টমেন্ট পেয়ে যাচ্ছে। এই অবস্থা যদি চলতে থাকে, তাহলে স্বাভাবিকভাবেই এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ পরিচালনা করার ক্ষেত্রে বহু সমস্যা এসে দাঁড়াবে। এই বিষয়ের প্রতি আমি বিভাগীয় কর্তৃপক্ষের দৃষ্টি আকর্ষণ করছি যেন গুরুত্ব সহকারে বিষয়টি দেখা হয়। পরিশেষে এই অতিরিক্ত ব্যয়বরাদ্দকে পূর্ণ সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি। ধন্যবাদ।

**শ্রী বিশ্বনাথ মিত্র ঃ** মাননীয় চেয়ারম্যান মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় অর্থমন্ত্রী যে অতিরিক্ত ব্যয়বরাদ্দের প্রস্তাব রেখেছেন তাকে সমর্থন করছি। বিরোধীপক্ষের বক্তব্য শুনে মনে হল, তারা চর্বিত চর্বন করে চলেছেন। একই ধরনের সমালোচনা, সাপ্লিমেন্টারি বাজেটে কিম্বা বিভিন্ন খাতে যে ব্যয়বরাদ্দের প্রস্তাব রাখা হয়েছে সেই সম্পর্কে নির্দিষ্ট বক্তব্য বলা, তার কি অসঙ্গতি রয়েছে, তার কি ত্রুটি রয়েছে সেইদিকে ওনারা গেলেন না। না গিয়ে সেই ধান ভানতে শিবের গীত গেয়ে চলেছেন। আমি লক্ষ্য করছি, মাননীয় অর্থমন্ত্রী আমাদের রাজ্যে পরপর যে কয়েকটি বাজেট প্রস্তাব রেখেছেন তাতে তিনি চেষ্টা করেছেন রাজ্যকে স্বনির্ভর অর্থনীতিতে দাঁড় করানো। কিন্তু একটা কথা কখনও ভুলে গেলে চলবে না—হাজার চেষ্টা করলেও সর্বভারতীয় ক্ষেত্রে যে আর্থ-সামাজিক ব্যবস্থা রয়েছে তার ভিতরে একটা অঙ্গ রাজ্য তার সামগ্রিক সমস্যার সমাধান করতে পারবে না। কেন্দ্রের আইন-কানুন আমাদের মেনে চলতে হয়। আমরা বারে বারে বৈষম্যের শিকার হয়েছি। দু-একটি উদাহরণ দিলেই বুঝতে পারা যাবে, আমরা কিভাবে বৈষম্যের শিকার হয়েছি। অর্থ বরাদ্দের ক্ষেত্রে ন্যাবার্ডের যে ঋণ বা টাকা আমাদের বরাদ্দ করা হয় এক্ষেত্রে খুবই লক্ষ্যণীয় বিষয় হচ্ছে, গুজরাটের জনসংখ্যা পশ্চিমবাংলার থেকে অনেক কম হওয়া সত্ত্বেও সেখানে বরাদ্দ করা হয়েছে ১৮ হাজার ৬০১ লক্ষ টাকা।

পশ্চিমবঙ্গে ১১ হাজার ৬০১। এ তো কেন্দ্রীয় সরকারেরই পরিসংখ্যান। এর উদাহরণ বাড়াতে গেলে মহাভারত হয়ে যাবে, সে সময় আমার নেই। শুধু একটা কথা বলি, ব্যাঙ্কগুলি থেকে ঋণ দেওয়ার ক্ষেত্রে সর্বভারতীয় যে হার সেখানে পশ্চিমবঙ্গের স্থান সবচেয়ে কম। তাহলে এই অবস্থায় পশ্চিমবঙ্গের স্বনির্ভর অর্থনীতি কিভাবে দাঁড় করাতে হবে? এ ক্ষেত্রে মূলত যেটা করা হয়েছে আমাদের বাজেটে সেটা হচ্ছে কৃষিকে আরও অগ্রাধিকার দেওয়া এবং সেটাই এই বাজেটে করা হয়েছে। আমাদের রাজ্যেই তো ভূমি সংস্কার হয়েছে, আমাদের রাজ্যেই তো উদ্বৃত্ত জমি বিলিবন্টন করা হয়েছে। এখানেই তো গ্রামীণ অর্থনীতিকে

একটা শক্তিশালী জায়গায় দাঁড় করানো গিয়েছে। তার সঙ্গে শিল্পায়ন করবার জন্য যে উদ্যোগ নেওয়া হয়েছে তাতে, গ্রামীণ মানুষের যে চাহিদা এবং অভ্যন্তরীণ বাজারের যা চাহিদা তা যাতে শিল্পের দিক থেকে মেটানো যায় তার ব্যবস্থা করা হয়েছে। বিরোধীপক্ষের বন্ধুরা কিন্তু এসব কথা বললেন না। এই যে নির্বাচন ব্যবস্থার জন্য খরচ হচ্ছে, ওদের আমলে তো নির্বাচনকে একবারে ওরা শিকেয় তুলে দিয়েছিলেন। ওদের সময় ১৭/১৮ বছর ধরে পঞ্চায়েতের নির্বাচন ওরা করেননি, পৌরসভাগুলিতে নির্বাচন বন্ধ রেখেছিলেন, অ্যাড হক ব্যবস্থার মধ্যে দিয়ে ওরা তো চলতেন। পৌরসভাগুলিতে অ্যাডমিনিস্ট্রেটার, এক্সিকিউটিভ অফিসার বসিয়ে দিয়েছিলেন। নির্বাচন করার বালাই ওদের আমলে ছিল না কাজেই খরচ হত না কিন্তু আমাদের সময় আমরা গণতন্ত্রকে প্রসারিত করার জন্য পৌরসভার ক্ষেত্রে একেবারে ওয়ার্ড, পঞ্চায়েতের ক্ষেত্রে গ্রাম কমিটি করে দিয়েছি এবং এইভাবে গণতন্ত্রকে তৃণমূল স্তর পর্যন্ত প্রসারিত করেছি কাজেই তারজন্য আমাদের বাড়তি বরাদ্দের প্রয়োজন হয়েছে। আর বাজেট তো সব সময় একটা টেন্টেটিভ বাজেট হয়। তারপর কোথাও কমবেশি হতেই পারে। পৌরসভা, কর্পোরেশনের ক্ষেত্রে হয় না? আপনারা যে সমস্ত প্রতিষ্ঠান চালান সেখানে হয় না? এ তো হতেই পারে। এই যে প্রাণী সম্পদ বিকাশ দপ্তরের জন্য এখানে যে বাড়তি বরাদ্দ চাওয়া হয়েছে এটা কি ওরা আপত্তি করছেন? এই যে শিক্ষা, গবেষণার ক্ষেত্রে বাড়তি চাওয়া হয়েছে—যদিও তা সামান্য, আরও বেশি প্রয়োজন ছিল—এটার কি ওরা বিরোধিতা করছেন? এই যে চিকিৎসা এবং পরিষেবামূলক খাতে বাড়তি বরাদ্দ চাওয়া হয়েছে এটাতে কি ওরা আপত্তি করছেন? তারপর এই যে ক্ষমতার বিকেন্দ্রীকরণের ক্ষেত্রে বাড়ানো হয়েছে এটাতে কি আপত্তি করছেন? এই যে রাস্তাঘাটের জন্য বাড়তি চাওয়া হয়েছে এটাতে কি আপনারা আপত্তি করছেন? আপনারাই তো বলেন আরও রাস্তাঘাটের প্রয়োজন, ব্রিজের প্রয়োজন আবার বাড়তি বরাদ্দ করলে তাতে আপত্তি করছেন—এ তো ঠিক নয়। তারপর রুগ্ন শিল্পের জন্য কিছু বাড়তি চাওয়া হয়েছে, এটা কি ওরা চান না? কাজেই আপনাদের বলতে হবে যে ঠিক কোন কোন দপ্তরের ক্ষেত্রে আপনাদের আপত্তি আছে, সেটা কিন্তু আপনারা বলছেন না। আপনারা জানেন, আমাদের আমলে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে চাকরি দেওয়া হয় কিন্তু আপনাদের আমলে কি হয়েছে? আমি চাকরি দেওয়ার বিরোধী নই কিন্তু ঐ ১৯৭২ সাল থেকে আপনারা যতদিন ক্ষমতায় ছিলেন দেখেছি সিগারেটের প্যাকেটে লিখে চাকরি দেওয়া হয়েছে এবং এইভাবে সাড়ে এগারো হাজার লোককে আপনারা চাকরি দিয়েছেন। সেই সময় কোনও নিয়মনীতি আপনারা মানতেন না চাকরি দেওয়ার ক্ষেত্রে। বিদ্যুৎ পর্ষদে এইভাবে যাদের চাকরি দিয়েছিলেন তাদের তো স্থায়ী করা হয়েছে। শিক্ষা দপ্তরেও এইভাবে বহু লোককে আপনারা চাকরি দিয়েছিলেন—এসব কথা কি আপনারা অস্বীকার করতে পারনে? আর সন্ত্রাসের কথা বলছেন? পশ্চিমবঙ্গের বিভিন্ন জায়গায় যে অসামাজিক কাজকর্ম হয়, আপনারা কি অস্বীকার করতে পারেন আপনাদের দুটি গোষ্ঠীর লড়াই-এর জন্য পশ্চিমবঙ্গের বিভিন্ন জায়গায় বিভিন্ন সময় ল অ্যান্ড অর্ডারের সমস্যার সৃষ্টি হচ্ছে বারে বারে?

[5-10 – 5-20 p.m.]

আমি জানি, আমি যে এলাকা থেকে নির্বাচিত হয়ে এসেছি, সেই এলাকায় আজও যে সমস্যাগুলি হচ্ছে সেটা আপনারাই তৈরি করছেন। আপনাদের দুটি দল নিজেদের মধ্যে বোমা বর্ষণ করছেন। আমি একটার পর একটা উদাহরণ দিতে পারি। পশ্চিমবঙ্গের ল অ্যান্ড অর্ডারের সমস্যা যদি বেড়ে থাকে তাহলে সেটা আপনারাই সৃষ্টি করছেন। শিক্ষাক্ষেত্রে আপনারা কি করেছিলেন সেটা ভুলে যাবেন না। ১৯৭২ সালে নবদ্বীপ বিদ্যাসাগর কলেজে যে পরীক্ষা হয়েছিল তাতে রেকর্ড সংখ্যক ডিসটিংশনে পাশ করেছিল। বই খুলে, খাতা খুলে লেখা হয়েছিল। টুকে লিখতে গিয়েও অনেকে ভুল লিখেছে। একেবারে গণ-টোকাটুকি অর্থাৎ যে যা পার টুকে লেখ, মাস্টার মহাশয়রা দাঁড়িয়ে থাকবেন। তাদের বলা হচ্ছে, খবরদার, আপনারা আসবেন না। আপনারা কি সেই অবস্থা ফিরিয়ে আনতে চান? কাজেই আলোচনা যখন করবেন তখন গঠনমূলক আলোচনা করা উচিত। সাপ্লিমেন্টারি বাজেটে কোনটা করা উচিত নয় সেটা যদি নির্দিষ্ট করে বলতেন তাহলে আপনাদের কথা ভাবা যেত। আমি বিরোধী সদস্যদের জানাব যে যেটুকু অগ্রগতি হয়েছে সেটাকে আপনারা সমর্থন করুন। মাননীয় অর্থমন্ত্রী মহাশয় যে সাপ্লিমেন্টারি বাজেট এখানে পেশ করেছেন, আমি তাকে সমর্থন করছি এবং আমি বিরোধী দলের সদস্যদের জানাব যে আপনারাও এটাকে সমর্থন করুন, পশ্চিমবাংলার উন্নয়নে আপনারাও অংশীদার হন। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সৌগত রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় অর্থমন্ত্রী যে সাপ্লিমেন্টারি ডিমান্ড এনেছেন, তার বিরোধিতা করছি। সংসদীয় রীতিনীতি অনুযায়ী সাপ্লিমেন্টারি ডিমান্ডের উপরে কোনও কাট মোশন আনার সুযোগ নেই। কিন্তু বছরের পর বছর এই সাপ্লিমেন্টারি ডিমান্ড দিয়ে বাড়তি খরচ করা, এটা আমি মনে করি একটা অস্বাস্থ্যকর ব্যাপার। এই বছর সাপ্লিমেন্টারি বাজেট হচ্ছে ৭৯১ কোটি টাকা। গত বছর ছিল ১৩ হাজার ৮১ কোটি টাকা। সাপ্লিমেন্টারি ডিমান্ড প্রায় টোটাল বাজেটের ৬৯ পার্সেন্ট। আমার মনে হয় এই ৬.১ পার্সেন্ট, এটা খুব হাই, এটা করা উচিত নয়। আমি প্রথমে মাননীয় মন্ত্রী মহাশয়কে একটি কথা বলতে চাই। উনি অনেক উন্নয়নের কথা বলেছেন। এবারে কেন্দ্রীয় সরকার যে ইকনমিক সার্ভে বের করেছে তাতে একটা নতুন টেবিল যোগ করেছেন। সেই টেবিলের নাম হচ্ছে, হিউম্যান ডেভেলপমেন্ট ইন্ডেক্স। এর আগে ওয়ার্ল্ড ব্যাঙ্কের যে রিপোর্ট তাতেও তারা একটা হিউম্যান ডেভেলপমেন্ট ইন্ডেক্স বের করতেন। এতে বোঝা যায় যে মানুষ কতটা ভাল আছে, জন্মহার কি, মৃত্যু হার কি, সব ইমপর্টেন্ট লাইফ এক্সপেকটোরি, মানুষ কতদিন বাঁচবে, মানুষের স্বাস্থ্যের ব্যাপারে, সমস্ত কিছু ঐ একটা ইনলেকসে বোঝা যেত। মাননীয় অর্থমন্ত্রী দেখেছেন কিনা জানি না, হিউম্যান ডেভেলপমেন্ট ইন্ডেক্সে আমাদের জায়গা ৭/৮টি রাজ্যের পিছনে। পশ্চিমবাংলায় গড় বাঁচার বয়স হচ্ছে ৬১ বছর। আপনি এটা নোট করে নেবেন, কেরলে সেটা ৭২ বছর। আপনি যদি কেরলে থাকেন তাহলে

বেশিদিন বাঁচার চান্স। পশ্চিমবাংলায় যা খরচ করছেন তাতে মানুষের লাইফ এক্সপেকটেন্সি বাড়াতে পারছেন না। মানুষের স্বাস্থ্যের যে ব্যবস্থা করা দরকার সেটা বাজেটে খরচ করে হচ্ছে না। কেন হচ্ছে না সেই ব্যাপারে আমি পরে ডিটেলস বলব। তার আগে আমি একটি কথা বলে রাখতে চাই। এটা আমাদের মনে রাখতে হবে যে, অর্থমন্ত্রী যে টাকা খরচ করেন তার মধ্যে ওনার নিজের সংগ্রহ করা টাকা অপেক্ষাকৃত কম। ১৫ হাজার ২৭০ কোটি টাকার বাজেট। তার মধ্যে রাজ্যের ট্যাক্স এবং নন-ট্যাক্স রেভিনিউ মিলিয়ে ৫ হাজার ৯৮১ কোটি টাকা। অর্থাৎ ৪০ পারসেন্ট বাজেটে টাকা আসছে রাজ্য সরকারের তোলা টাকা থেকে।

আর ৪,৩১৮ কোটি টাকা হচ্ছে কেন্দ্রীয় সাহায্য, ডাইরেক্টলি সেন্ট্রাল শেয়ার অফ ট্যাক্স অ্যান্ড এক্সাইস ডিউটি এবং গ্রান্ড-ইন-এইড্। তাহলে ২০ পারসেন্ট হচ্ছে সেন্ট্রালের হেল্প। স্যার, ৩২ পারসেন্ট হচ্ছে লোন। লোন নানা রকমভাবে নেন কেন্দ্রীয় সরকারের কাছ থেকে। স্মল সেভিংস থেকে, স্বল্প সঞ্চয় থেকে আয় বেড়েছে বলে যা বলছেন, সেটি আসলে হচ্ছে লোন। এই লোনটা ফেরত দিতে হবে। আমাদের ৩২ পারসেন্ট হচ্ছে লোন। আমি মনে করি, অর্থমন্ত্রী যে ডেট্ ট্রাপের কথা বলেন যে, ভারত নাকি ডেট্ ট্রাপের মধ্যে চলে যাচ্ছে, পশ্চিমবাংলাও একটা ইন্টারনাল ডেট্ ট্রাপের মধ্যে চলে যাচ্ছে। উনি লোনের উপরে নির্ভর করে বাজেট করছেন। এর ৬০ পারসেন্ট হচ্ছে আউট সাইড হেল্প, রাজ্যের নিজের ক্ষমতায় নয়। তাই দিয়ে উনি বাজেট তৈরি করছেন। সেটি কি কখনও স্বাস্থ্যকর হতে পারে? স্যার, আপনি যদি বাজেট অ্যাট এ গ্লান্স দেখেন, ৮ পাতাটা দেখেন, তাহলে দেখবেন, এক্সপেন্ডিচার, ইন্টারেস্ট পেমেন্ট, শুধু রেভেনিউ এক্সপেন্ডিচারের ইন্টারেস্ট পে করতে হবে ২,৩৯৬ কোটি টাকা। তার মানে, প্রায় ২,৪০০ কোটি টাকার একটু কম। টোটাল রেভেনিউ এক্সপেন্ডিচার ১২ হাজার কোটি টাকা, এটা মাইনে ইত্যাদিতে চলে যাবে। অর্থাৎ বাজেটের মধ্যে প্ল্যানে, প্ল্যান বাজেটে কাজে লাগবে না। তার ২০ পারসেন্ট ইন্টারেস্ট পেমেন্ট করতে চলে যাচ্ছে। অর্থমন্ত্রী এখন একটা বাজেট করেছেন, যাতে ২,৪০০ কোটি টাকা সুদ দিতে হচ্ছে। ২০ পারসেন্ট অফ দি টোটাল রেভেনিউ এক্সপেন্ডিচার সুদে চলে যাচ্ছে। তাছাড়া , ৫-৬ হাজার কোটি টাকা মাইনে ইত্যাদিতে চলে যাচ্ছে। তাই আমি সেটা ধরছি না। তার মানে, বাজেটে প্ল্যানের টাকা কমে যাচ্ছে এবং ইন্টারেস্টের জন্য যে টাকা এবং মাইনে ইত্যাদির জন্য যে টাকা তা নন-প্রোডাকটিভ। সাপ্লিমেন্টারি ডিমান্ডের ব্যাপারে আমার সহকর্মী সুদীপ বন্দ্যোপাধ্যায় কোলাম-ওয়াইজ বুঝিয়েছেন। তাই আমি তারমধ্যে যেতে চাই না। এখানে ৯৩টি হেড আছে যার উপরে উনি সাপ্লিমেন্টারি ডিমান্ড চেয়েছেন। আমি গুণছিলাম, এরমধ্যে ৭৫টি হেডে শুধু উনি টাকা চেয়েছেন ফর মিটিং লার্জার এস্টাবলিশমেন্ট এক্সপেন্ডিচার। ৯৩টি হেডের মধ্যে ৭৫টি হেডে এই সাপ্লিমেন্টারি ডিমান্ড নিতে চাইছেন। তার কারণ ডি. এ., মাইনে ইত্যাদির খরচটা বেড়ে গিয়েছে। এতে রাজ্যের উন্নয়নে এক ছটাক লাভ হয়নি। আপনি দেখবেন, স্যার, উনি গত বছরে প্ল্যানের

জন্য যে টাকা চেয়েছিলেন, সেটা পুরো খরচ করতে পারেননি। উনি সাপ্লিমেন্টারি করেন কিভাবে তা আমি বুঝিয়ে বলছি। এবারে বাজেটে প্ল্যানে হচ্ছে ৩,৯২২ কোটি টাকা। টোটাল এক্সপেন্ডিচার হচ্ছে ১৪,৯১৬ কোটি টাকা। অর্থাৎ প্ল্যান হচ্ছে ওনলি ২৭ পারসেন্ট, আর ইন্টারেস্ট হচ্ছে ২০ পারসেন্ট অফ দি টোটাল এক্সপেন্ডিচার। প্ল্যান হচ্ছে ২৭ পারসেন্ট। অর্থাৎ চার ভাগের এক ভাগের একটু বেশি। তার মানে, উন্নয়নের ক্ষেত্রে যে টেম্পো ওঁর আনা উচিত ছিল তা উনি আনতে পারেননি। আমি এর আগে বাজেট বক্তৃতার সময়ে বলেছিলাম যে, টেম্পো আনতে গেলে রিসোর্স মোবিলাইজেশনের উপরে জোর দিতে হবে, নতুন লোনের উপরে নির্ভর করে আর কেন্দ্রের গ্রান্টের উপরে নির্ভর করলে চলবে না। ওঁকে ইনোভেটিভ ওয়েস অফ রিসোর্স মোবিলাইজেশন বার করতে হবে যাতে বাজেটের সাইজটা বাড়ে এবং অ্যানুয়াল প্ল্যানের সাইজটা বাড়ে। এটা করতে হবে। ৩,৯২২ কোটি টাকা, অর্থাৎ ৪ হাজার টাকার কম প্ল্যান। এটা পশ্চিমবঙ্গের মতো একটা রাজ্যের পক্ষে খুব একটা স্বাস্থ্যকর নয়। ভারতবর্ষের বেশিরভাগ রাজ্যের তুলনায় এখানে প্ল্যান এক্সপেন্ডিচার কম হয়ে যাচ্ছে। পরিকল্পনা যেটি দরকার ছিল, পশ্চিমবঙ্গে সেই পরিকল্পনা উনি করতে পারছেন না। অর্থাৎ মাইনে ইত্যাদি দিতে গিয়ে ইন্টারনাল ডেট ট্রাপের মধ্যে উনি পড়ে যাচ্ছেন। এর ফলে ৮৩ বছরের একজন বৃদ্ধ ইন্ডাস্ট্রি ইন্ডাস্ট্রি করে চীৎকার করছেন, আর কিছু স্বার্থবাদী লোক এই ইন্ডাস্ট্রির দাবি করে ওঁকে ঘিরে রেখেছে। তাদের দাবি হচ্ছে জমি চাই বাইপাশের ধারে। বাইপাশ কেন্দ্রিক ইন্ডাস্ট্রির জন্য তাদের দাবি, বাইপাশে সস্তায় জমি চাই। এরজন্য কে এলো—আই. টি. সি. এলো। কে এলো—তাজ বেঙ্গল এলো।

[5-20 – 5-30 p.m.]

ওঁদের দু'জন কলকাতাতেই রয়েছেন, তারপরে কম দামে সস্তায় জমি পাওয়ার জন্য কে আসল? হায়াতি এজেন্সি, বেঙ্গল চেম্বার কমার্স। বাইপাশের কাছে সস্তায় জমি নিয়ে কি হবে—না ক্রাফ্‌ট ভিলেজ হবে। আর ওদেরই ফেভারিট বন্ধু পিয়ারলেস বাইপাশের ধারে জমি পেয়ে গেল। তারপরে জয়েন্ট সেক্টরে কে আসছেন—গুজরাটের অম্বুজা, ওদের ফেভারিট সবাই বাইপাশের ধারে জমি পেয়ে গেছেন। ওইসব ইন্ডাস্ট্রিয়ালিস্টরা বাইপাশের ধারে ইন্ডাস্ট্রি গড়বার জন্য আসছেন। আরও আশ্চর্যের বিষয় হচ্ছে যে, একজন ইন্ডাস্ট্রিয়ালিস্টের কাছ থেকে জানলাম শরৎ বসু রোড এবং এ. জে. সি. বোস রোডে পার স্কোয়ার ফিটে জমির দাম ৫ হাজার টাকার মতো, আর বম্বের নরিম্যান পয়েন্টে এক স্কোয়ার ফিট জমির দাম ৩০ হাজার থেকে ৩৫ হাজার টাকা। এই কারণে ইন্ডাস্ট্রিয়ালিস্টরা এখানে শিল্প গড়ার জন্যে এতো ঘোরা ফেরা করছেন এবং মুখ্যমন্ত্রীর সঙ্গে বারে বারে মিট করছেন। কলকাতার মতো মেট্রোপলিটন শহরে এত সস্তায় জমি আর কোনও রাজ্যে পাওয়া যাবে না। কোনও রাজ্যের কোনও শহরে কলকাতার মতো এত সস্তায় জমি নেই, তারপরে ডিডি-এর হাতে তো আর নতুন জমি কোথাও নেই। কলকাতার থেকে একটু দূরে গেলেই এসব জমি পাওয়া যাবে। এবং ফর অল পারপাস ফ্রিতে সল্ট লেকে জমি পাবেন,

বাইপাসের কাছে জমি পাবেন। এইজন্যই সমস্ত ইন্ডাস্ট্রিগুলো বাইপাস কেন্দ্রিক হয়েছে। সরাসরি শিল্পপতিরা মুখ্যমন্ত্রীর সঙ্গে দেখা করছেন আর সঙ্গে সঙ্গে তারা জমি পেয়ে যাচ্ছেন। আসলে মুখ্যমন্ত্রীর তো ইন্ডাস্ট্রি সেট আপ করার কোনও অভিজ্ঞতা নেই, সেই অ্যাডভানটেজটা ওরা নিয়ে নিচ্ছে। এর ফলে আজকে আমরা দেখতে পাচ্ছি যে, বাইপাশের কাছে কারা আসছেন—আই. এ. পি., অ্যাগ্রো ইন্ডাস্ট্রিজ, সিমেন্স কোম্পানি ইত্যাদি। কিন্তু কোনও মোটর কারখানা এখানে তৈরি হচ্ছে না, অন্যান্য রাজ্যে কি করে সেগুলো হচ্ছে? আজকে অ্যাপোলো বলুন, ফোর্ড বলুন বা রোল্‌স রয়েস গাড়ি এখানে তৈরি হতে পারছে না. এখানে কোনও মোটর কারখানা তারা তৈরি করছে না। তারপরে হুণ্ডা কোম্পানি তো এখানে কোন কারখানা তৈরি করতে এল না। তারপরে কম্পিউটার এবং মেধাশক্তিতে এখানে খুব সুবিধা রয়েছে জানি, পার্টেকস্‌ কম্পিউটার নামে একটি সংস্থাকে এনে কম্পিউটার তৈরি করতে দিয়েছেন, কিন্তু টেলিগ্রাফ কাগজে একটি চিঠি লেখা দেখলাম, তাতে লেখা আছে যে, পার্টেক্স কম্পিউটারকে টাকা জমা দিয়েও অনেকে পি.সি.এল. পাচ্ছেন না। এদেরকেই তো এঁরা এখানে নিয়ে এসেছেন, একথা কি অস্বীকার করতে পারেন। কেন্দ্রীয় বাজেটে এনফ্রাস্ট্রাকচারের একটা অভাব লক্ষ্য করা গেছে এবং কেন্দ্রীয় অর্থমন্ত্রী ইন্ডাস্ট্রিগুলোকে প্রাইভেট সেক্টরের হাতে ঢেলে তুলে দিতে চাইছেন। এটা একটা উদ্বেগজনক বিষয়। কিন্তু সাথে সাথে এই কথাও বলি যে, পাওয়ার প্রোজেক্টের ক্ষেত্রে এনরনের মতো একটি সংস্থা এখানে এল না এবং এখানে সি.ই.এস.সি.র মতো একটি সংস্থায় মনোপলি বিজনেস করে চলেছে। সেই কারণে পাওয়ার প্রোডাকশন এবং ডিস্ট্রিবিউশনের ক্ষেত্রে সি.ই.এস.সি. সিঙ্গল প্রাইভেট কোম্পানি এবং মনোপলি বিজনেস হয়ে যাওয়ার ফলে লেস কম্পিটিটিভ হয়ে যাচ্ছে। ফলে কলকাতার সারাউন্ডিংসের অবস্থা একটু ভাল। আমি এই ব্যাপারে শঙ্কর সেনের সঙ্গে নিজে গিয়ে দেখা করেছি, উনি বলেছেন যে পাওয়ারের স্টেবিলিটি বেশি এবং লোড ফ্যাক্টারও ভাল। আমি বলেছি আপনি গ্রামে গিয়ে অবস্থা দেখুন, ওখানে বোরো চাষীরা মার খেয়ে যাচ্ছে। বোরো চাষীদের ২০০ মেগাওয়াট পাওয়ার দরকার, কিন্তু যখন মোটর চালাচ্ছে তখনই ট্রান্সফরমার জ্বলে যাচ্ছে। প্রতিটি সাবমিসিবিল পাম্পের ৫-৭ মেগাওয়াট পাওয়ার দরকার। এই যে ২৫ কেভিএ ট্রান্সফর্মারগুলো আছে সেগুলো ঠিক লোড নিতে পারছে না, ফলে জ্বলে যাচ্ছে। এই ব্যাপারে মাননীয় বিদ্যুৎমন্ত্রী অদ্ভুত কথা বলেছেন। তিনি বলেছেন যে, ইভনিং পিক আওয়ার্সে চাষের কাজে যাতে পাম্প চালানো না হয়। আশ্চর্যের ব্যাপার দুটি রিজার্ভার থেকে জল দিতে পারছেন না লালু প্রসাদকে অ্যাপ্রোচ করা সত্ত্বেও তেলেখাটের জল পাননি। আর এখানে বলছেন যে, ইভনিং পিক আওয়ার্সে পাম্পে ইলেক্ট্রিসিটি দিতে পারবেন না, তাহলেই মোটর জ্বলে যাবে। বিশ্বনাথবাবু একটু আগেই বক্তব্য রাখলেন, আমার যতদূর ধারণা উনি তাঁতের ব্যাপারটা ভাল বোঝেন, চাষের কাজে ওঁনার কোনও অভিজ্ঞতা নেই।

বিশ্বনাথবাবু বলছিলেন চাষের উন্নতি নিয়ে, কিসের চাষের উন্নতি, চাষের উন্নতি এমন

হয়েছে, এতদিনেও আপনারা পশ্চিমবাংলায় ইনভেস্ট করে রাইস মিল করতে পারলেন না, ফলে ৮৫ শতাংশ হাসকিং মিলে চলে যাচ্ছে। ৫০০ কোটি টাকা রাইস ব্রান অয়েল পশ্চিমবাংলা বছরের পর বছর লস করছে। বাংলাদেশে পশ্চিমবঙ্গের ধান চাল চলে যাচ্ছে, প্রোডাকশন বেড়ে লাভটা কি হল? চাষীরা যে প্রোডাকশন পেতে পারত, বাই প্রোডাক্ট পেতে পারত, সেটা পেল না। আজকে সুদীপ বলছিল, আলুর দাম ১ টাকা কে.জি. ক্রশ করছে, তার মানে ১০০ টাকা কুইন্টল হয়ে গিয়েছে। তাহলে চাষী কেন চাষ করবে? এবং এটা আমি বার বার বলেছি, অসীমবাবু পৌনপুনিকভাবে বার বার বলেন আমরা তো ভূমি সংস্কারের বিরুদ্ধে নই, ডিস্ট্রিবিউটিভ জাস্টিস-এর জন্য ভূমি সংস্কার দরকার আছে। মানুষের একটা জমি হল, সেন্স অফ পজেশন হল, কৃষকের একটা সম্মানবোধ এল, কিন্তু ভূমি সংস্কারের সঙ্গে উৎপাদন বৃদ্ধি জড়িত, এই তত্ত্ব মার্কসবাদীরা উল্লেখ করেন পৃথিবীতে কোনও জায়গার তত্ত্ব থেকে পাওয়া যায় না। তার কারণ যদি তাই হবে তাহলে কেন পশ্চিমবাংলায় ২ হাজার, সোয়া ২ হাজার কে.জি. পার হেক্টরে প্রোডাক্টিভিটি , কেন সেটা পাঞ্জাবে সাড়ে ৩ হাজার প্রোডাক্টিভিটি হয়, এর তো কোন উত্তর নেই। আপনারা বলবেন পাঞ্জাবকে ভাক্‌রা দিয়েছিল, পশ্চিমবাংলাকে তো ডি.ভি.সি. দিয়েছিল, আমরা কেন এই লেবেলে প্রোডাকশনকে নিয়ে যেতে পারলাম না। তার মানে এই এগ্রিকালচারাল প্রোডাকটিভিটি ইজ নট রিলেটেড টু ল্যান্ড রিফর্মস। এটা ইম্প্রুভড ফার্টিলাইজার্স, ইম্প্রুভড ইরিগেশন-এর উপর নির্ভর করে আপনি কোথায় ইরিগেশনের জন্য খরচ করেছেন। আজকে ফিফটি পারসেন্ট ইরিগেশন হয়েছে, সেখানে বাজেটে ৯১ শতাংশ ইরিগেশনে পৌঁছে গেছে। স্বভাবতই ওদের উৎপাদন বেশি হচ্ছে। স্বভাবতই ওদের প্রোডাক্টিভিটি, রোটেশন অফ ক্রপস বেশি হচ্ছে। ক্রপিং ইনটেন্সিটি আমাদের ১৬৪, ওদের ১৯১। এই সহজ কথাগুলি আমরা বুঝতে পারছি না। তার ফলে আমাদের যেটা স্ট্রং পয়েন্ট হতে পারত, এগ্রিকালচারে আমরা অ্যাগ্রো-বেস্‌ড গড়ে তুলতে পারলাম না। তার ফলে আমাদের এগ্রিকালচার মার খেয়ে গেল। এখন যখন ফুড প্রসেসিং নিয়ে চিন্তা হচ্ছে, সেখানে পাঞ্জাবে ১০ বছর আগে পেপসি পটাটো চিপস-এর কারখানা করেছিল। সেখানে ওদের অনুমতি দেওয়া হল। আমরা এখানে একটা বড় পটাটো চিপস-এর কারখানা করতে পারলাম না। হলে আলু চাষীরা বাঁচত। আমাদের এখানে উত্তরবঙ্গে এখন আনারস হয়, একটা বড় কোম্পানি কিসান, টিমকে নিয়ে আসতে পারলেন না। এতে আনারস চাষীরা বাঁচত। হোল সাপ্লিমেন্টারি বাজেটটা পড়ে দেখুন, এটা হচ্ছে শুধু মাহিনা দেওয়ার বাজেট। আপনাদের কো-অর্ডিনেশন কমিটি আছে, সরকারি কর্মচারিদের হাতে রাখতে হবে, ওরা সংগ্রামের হাতিয়ার, ঠিক আছে, মাহিনা দিন না কেন, কিন্তু মাহিনা দিয়ে ডেভেলপমেন্টের জন্য টাকা কিছু রাখুন। সেই অ্যাপ্রোচ আপনারা করতে পারলেন না। তার ফলে যে কোনও অ্যাসপেক্ট অফ লাইফ যদি আমরা টাচ করি তাহলে দেখব সেখানে আমরা প্রয়োজনীয় অর্থ খরচের অভাবে আমাদের ন্যূনতম যে কাজগুলি সেইগুলি হয়নি। আমরা সেদিন হাইওয়ের কথা বলেছি, কি রাস্তার অবস্থা। আপনারা বলুন না, আপনারা সেদিন ফলতায় গিয়েছিলেন, মুখ্যমন্ত্রী একটা

হোটেল উদ্বোধনে গিয়েছিলেন, আমাদের এম.এল.এ. দৌলত আলিও ছিলেন।

কলকাতা থেকে ফলতা উনি হেলিকপ্টারে গেলেন, আবার রায়চক থেকে মেদিনীপুর হেলিকপ্টারে গেলেন। কেন গেলেন? ওর শরীর খারাপ, কোমরে ব্যথা, রাস্তার অবস্থা ভীষণ খারাপ। রাস্তা দিয়ে যদিযান তাহলে ব্যথা বেড়ে যাবে। মুখ্যমন্ত্রীর যাওয়ার মতো একটা রাস্তাও আপনারা করতে পারলেন না রায়চক অবধি। ওনার যাওয়ার মতো হলদিয়া থেকে মেদিনীপুর পর্যন্ত রাস্তা করতে পারলেন না। কি দেখে শিল্পপতিরা আসবে? যদি মুখ্যমন্ত্রীর কোমরে ব্যথা হয়, ভাবুন। যদি জেনারেল মোটরস-এর প্রেসিডেন্ট আসেন, সে তো মুখ্যমন্ত্রীর থেকে ২০/৪০ গুণ টাকা কন্ট্রোল করে। সে এই রাস্তা দিয়ে আপনাদের যাবে? এই রাস্তা দিয়ে শিল্পপতিরা যাবে? আসবে না। যদি সে গিয়ে দেখে ১০০ ওয়াটের বাল্ব ২০ ওয়াটের মতো জ্বলছে তাহলে সে আসবে? আসবে না। যদি সে দেখে এখনও হলদিয়াতে পানীয় জলের ব্যবস্থা করা হয়নি, তাহলে আসবে? আসবে না। শিল্পের যেগুলি ন্যূনতম ইনফ্রাস্ট্রাকচার সেইগুলি আপনারা করলেন না। করতে পারলেনও না। আর সোশ্যাল ইনফ্রাস্ট্রাকচার এতে দেখছি দেনা-টেনা, জেনারেল এডুকেশনে অনেক টাকা দিয়েছেন, আপনারা জেনারেল এডুকেশন নিয়ে বলছেন, কিন্তু জেনারেল এডুকেশন নিয়ে কান্তিবাবুরা কি করছে? পশ্চিমবঙ্গে নতুন করে গত ২০ বছরে একটা ভাল ইংলিশ মিডিয়াম রেসিডেন্সিয়াল স্কুল হয়েছে? এখানে যদি ইন্ডাস্ট্রির কথা চিন্তা করেন, সারা ভারত থেকে ম্যানেজাররা যদি আসেন, তাদের ছেলে-মেয়েরা কোন স্কুলে পড়বে? তাদের তো বললে হবে না যে তুমি বাবা আমাদের তীর্থপতি ইনস্টিটিউশনে ভর্তি হও।

[5-30 – 5-40 p.m.]

তারজন্য ভাল স্কুল করতে হবে। আপনারা নিজেরা করবেন না। কাউকে করতে দেবে না। শুধু কান্তিবাবুর কাছে এত ফাইল আছে যে নো অবজেকশন সার্টিফিকেট চাইছে। একটা পয়সা দিতে হবে না। ইংলিশ মিডিয়াম স্কুল করবে আই.সি.এস.ই. কি সি.বি.এস.ই.'র অ্যাফিলিয়েটেড। এত ফাইল শুধু নো অবজেকশন লিখে দেবেন। না, আদর্শগত কারণে আমরা এটা করতে পারি না। ঠিক আছে সেন্টার টাকা দিচ্ছে নিয়ে নিন না। নবোদয় বিদ্যালয় হোক, আমাদের ট্রেন্ড সেটিং স্কুল হোক। না, আমরা আদর্শগত কারণে নিতে পারি না। ভাল স্কুল না হলে যারা আসবে ম্যানেজার, ইন্ডাস্ট্রিতে ইনভেস্ট করবে, তারা কেন এখানে আসবে? তার ফলে তারা আসতে চাইছে না। আপনি তাদের ভাল বাড়ি দিতে পারবেন না, ভাল রাস্তা দিতে পারবেন না, জলের ব্যবস্থা করবেন না, পাওয়ার-এর ভোল্টেজ রাখতে পারবেন না, শুধু দেবার মধ্যে বলছেন কলকাতার আশেপাশে ভাল হোটেল করে দিচ্ছি। তা হোটেল কেন্দ্রিক যে শিল্প হবে তাতে এক ধরনের খানাপিনা হবে, আনন্দ হবে কিন্তু ইন্ডাস্ট্রি আগে হবে তার পর হোটেল হবে বা ইন্ডাস্ট্রিয়াল হোটেল সাথে সাথে হবে। আপনি হোটেল বানিয়ে ফেলছেন কিন্তু ইন্ডাস্ট্রি আর হচ্ছে না। ফলে খানাপিনাটা হচ্ছে কিন্তু শিল্প, কাজকর্ম, কারখানা, ধোঁয়া এগুলো আর দেখা যাচ্ছে না। এটাই সবচেয়ে

বড় ডিপ্রেসিং ব্যাপার। তার পর আমি আবার বলি যে উনি কোথায় কোথায় বড় বড় বাজেটে নিয়েছেন। ইলেকশন নিয়ে সুদীপবাবু বলেছেন, পশ্চিমবঙ্গের ইলেকশন মানে যে কত বড় ফার্স আমরা তা জানি। আমরা জানি যে পুলিশ নিয়ে উনি বলেছেন—লার্জার এস্টাবলিশমেন্ট চার্জেস। এই পুলিশ যারা গত বছর ২১৬ বার গুলি চালিয়েছিল। তার জন্য আপনি লার্জার এস্টাবলিশমেন্ট চার্জেস বলেছেন, ভাল কথা। আর পুলিশ রেশনের নামে যেটা হয় সেটা তো ডাকাতি, টোটাল পুলিশ রেশন নিয়ে যা হয় বডিগার্ড লাইনসে গিয়ে দেখবেন, পাশে দোকান, সেখানে কার্ড জমা দিয়ে সেগুলো বাজারে বিক্রি হয়ে যায়। আপনি ওই টাকাটা ওদের হাতে গুনে দিন, তাও বুঝবেন যে ওদের হাতে টাকাটা দিলেন। আর পুলিশ রেশন সাপ্লাই করেছেন, পুলিশ অফিসারদের বউদের কো-অপারেটিভ যেখানে একটা টাকা বিরাটভাবে নষ্ট হচ্ছে। আপনি সেই পুলিশের জন্য এস্টাবলিশমেন্ট বাড়িয়েছেন এবং বাড়িয়েছেন কত ১/২ টাকা নয়, ৪৮ কোটি টাকা পুলিশের জন্য নিয়েছেন। শিক্ষা খাতে ব্যয় বাড়াও পুলিশ খাতে ব্যয় কমাও, মনে পড়ছে সেই স্লোগান। সেই স্লোগান ভুলে গিয়ে এখন পুলিশের তাঁবেদার, বামফ্রন্ট সরকার। স্লোগানটা পুরো পাল্টে গেছে। হ্যাঁ, শিক্ষা খাতে ব্যয় বেড়েছে। বাজেটের ২৬ শতাংশ শিক্ষা খাতে যাচ্ছে কিন্তু তার ৯০ শতাংশ টাকা চলে যাচ্ছে মাস্টারদের মাইনে দিতে। একটা স্কুল, একটা কলেজের বাড়ি রিপেয়ার করার টাকা নেই। ল্যাবরেটরির ইকুইপমেন্ট কেনার টাকা নেই। দু'জন মাস্টারকে মাইনে দিয়ে দল রাখা যায় শিক্ষার উন্নতি করা যায় না। এটা কোনও উন্নতি নয়। এবং শিক্ষক তাড়াত ড়ি পেনশন পাচ্ছেন না। আমাদের কাছে বহু পেনশনের কাগজ রোজ জমা হয়ে যাচ্ছে। লোকেরা পেনশন না পেয়ে মারা যাচ্ছে। নেক্সট হচ্ছে জেল। ৫ কোটি ৪৩ লক্ষ ৬০ হাজার টাকা ওদের দিচ্ছেন। সাপ্লিমেন্টারি বাজেটে। তার মধ্যে ইট ইজ নীডেড ফর মডার্নাইজেশন ফর জেনারেল অ্যাডমিনিস্ট্রেশন। চিত্তোষ মুখার্জি যে রিপোর্ট দিয়েছেন জেল সম্বন্ধে, বহরমপুরে জেলের মধ্যে কয়েদী, একদল কয়েদী একটা স্পেশ্যাল ক্যান্টিন করেছে জেলের মধ্যে। জেলের খাবার সেই ক্যান্টিনে চলে আসছে। বেশি দাম দিয়ে, ৩০ টাকা দিয়ে খেতে হচ্ছে। চিত্তোষবাবুরা গেলেন, গিয়ে বললেন ওপেনলি ক্যান্টিন চলছে। দিস ইজ দি কন্ডিশন অব ইওর জেল সেখানে আপনি মডার্নাইজেশনের কথা বলছেন। প্রেসিডেন্সি জেল, সেখানে একটা ফুল টাইম মেডিক্যাল স্পেশ্যালিস্ট নেই। হিউম্যান রাইটস কমিশনের রিপোর্ট পড়ে দেখুন। আপনি যে জেলকে ৫ কোটি ৪৩ লক্ষ টাকা দিচ্ছেন, সেখানে কয়েদীদের জন্য ফুলটাইম মেডিক্যাল স্পেশ্যালিস্ট নেই। আলিপুর সেন্ট্রাল জেলে একদিন বিশ্বনাথবাবু সকালবেলা গিয়ে পড়েন। জেলে যে দুধটা আসছে সামনেই বিক্রি হয়ে যায়। আর আপনি বলছেন যে জেলের জন্য আরও টাকা দিন। আমি বলছি এই যে আপনারা সাপ্লিমেন্টারি বাজেট নিচ্ছেন এবং শেষে আমি যে কথাটা বলব, অসীমবাবু ১৯৯২ থেকে একটা এমবার্গো করেছেন।

আগে নিয়ম ছিল ১৯৭৯, ডেলিগেশন অফ ফিনান্সিয়াল পাওয়ার রুলসে যে, একজন

সেক্রেটারি ডিপার্টমেন্টের স্যাংশন প্ল্যান স্কিমে ৫ লক্ষ টাকা পর্যন্ত খরচ করতে পারেন নতুন স্কিমের জন্য এবং অন গোয়িং স্কিমে যেকোনও টাকা খরচ করতে পারেন। ১৯৯২ সাল থেকে অসীমবাবু তার উপর এমবার্গো করে দিয়েছেন যে, একটা সেক্রেটারিকে স্যাংশন প্ল্যানের জন্য একটা টাকা খরচ করতে হলে ফিনান্স ডিপার্টমেন্টে পাঠাতে হবে। এমন কি সেন্ট্রাল সেক্টর স্কিমে, যার ১০০ পারসেন্ট সেন্ট্রাল গভর্নমেন্ট দেয়, তারজন্যও ফাইল ওর কাছে পাঠাতে হবে। উনি ৪-৫ মাস ফাইল ধরে রাখবেন। মার্চ মাসে যখন দেখবেন সেল্‌স ট্যাক্স জমা হচ্ছে, তখন উনি আস্তে আস্তে প্ল্যান স্কিমের জন্য টাকা ছাড়বেন। এক মাসের মধ্যে কোন ডেভেলপমেন্টের কাজ সম্পূর্ণ হয় না, আমি এটা দায়িত্ব নিয়ে বলছি। উনি বলেছেন যে, কম্পিউটারে ফাইল দেখা হয়। কম্পিউটারের কথা সবাই বলে। কম্পিউটারে রেজাল্ট ক্যালকুলেট করে অসুবিধাও হচ্ছে। সুতরাং কম্পিউটারে ফাইল কন্ট্রোল করছেন, এইকথা বলে লাভ নেই। আপনি ৫০ পারসেন্ট টাকাও কোনও ডিপার্টমেন্টের জন্য ছাড়ছেন না। সব ডিপার্টমেন্টের মন্ত্রীরাই বলেন যে, টাকা নেই। লাস্ট দুই এক মাসে টাকা খরচ হয়। সেইজন্য ফিনান্স ডিপার্টমেন্ট পশ্চিমবঙ্গের মৌলিক সমস্যার সমাধান করতে পারে না। যারা টাকা ঠিক সময়ে রিলিজ করতে পারে না, যারা ইনফ্রাস্ট্রাকচার ঠিক তৈরি করতে পারে না, তাদের এক পয়সাও বেশি দেওয়া উচিত নয় বলে আমি মনে করি। এই কথা বলে এর বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ১৯৯৬-৯৭ সালের অতিরিক্ত ব্যয়বরাদ্দ মঞ্জুরির সমর্থনে বক্তব্য রাখতে উঠে একটা প্রাথমিক বিষয়ে আমাকে একটু পুনরুক্তি করতে হলেও আরও একবার বলতে হচ্ছে—বিশেষ করে মাননীয় বিরোধী দলের সদস্য আব্দুল মান্নান সাহেব যে প্রশ্ন রেখেছিলেন, তার উত্তর দিয়েই আমি শুরু করছি। প্রথমেই বলে রাখি যে, আমরা যে অতিরিক্ত ব্যয়বরাদ্দের প্রস্তাব এখানে উত্থাপন করেছি, ৭৯১.৯৮ কোটি টাকার অতিরিক্ত ব্যয়বরাদ্দের প্রস্তাব কোনও ঘাটতি বৃদ্ধি করার প্রস্তাব নয়। অতিরিক্ত ব্যয়বরাদ্দের প্রস্তাব মানে বছরে আমরা যে অতিরিক্ত ব্যয় করেছি, ঠিক তার বা তারচেয়ে বেশি সম পরিমাণ সঞ্চয় বাজেটের বিভিন্ন হেডে লোকেড করা—যাতে এই যে মোট অতিরিক্ত ব্যয়, তার সমান সমান মোট অতিরিক্ত সঞ্চয় বা তারচেয়ে বেশি সঞ্চয় — এটা কিন্তু সংবিধানের একেবারে প্রাথমিক বিষয়। সুতরাং আপনি যে সঞ্চয়ের খোঁজ পেয়েছেন, এটা পাবেনই। আমি তাই বলছি যে কিভাবে সঞ্চয় হয়। অতিরিক্ত মঞ্জুরি কিন্তু ঘাটতি বাড়ানো নয়। তার ঠিক সাপোর্ট করেই অ্যাডিশনাল সেভিংস থাকবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই অতিরিক্ত ব্যয়বরাদ্দের প্রস্তাব যখন আমি আনছি, তখন আমাকে প্রথমত দেখতে হবে যে, সঞ্চয় কিভাবে হচ্ছে। পরে আমি দেখাচ্ছি তার মূল কথা। যে যে খাতে আনছি, সেটা কেন আনছি, তার কথা ধীরে ধীরে আমি বলব। মাননীয় সদস্য দেবপ্রসাদ সরকার একটা প্রশ্ন রেখেছেন। আপনি অদূরদর্শিতার পরিচয় দিয়েছেন। আপনি আগে থেকে ধরতে পারেননি। কেউ কেউ এর ভবিষ্যতও দেখেছেন। আমি এর প্রত্যেকটার জবাব দেব।

এই অতিরিক্ত ব্যয়বরাদ্দ প্রথাগত কারণে আনতে হয়েছে। এটা আগেও চলেছে এবং এখনও চলছে। এটা একটা প্রথাগত ব্যাপার, অথবা কোনও একটা কেন্দ্রীয় সরকারের প্রকল্প বছরের মাঝে ঘোষণা করা হল, আগে জানা ছিল না। বাজেটের সময় সেটা অ্যাকোমডেট করতে হয়। অথবা কোনও একটা গুরুত্বপূর্ণ বিষয় যেগুলি আপনারা প্রকারান্তরে বলেছেন এই করেই কিন্তু একটা অতিরিক্ত ব্যয় মঞ্জুরির প্রস্তাব আসে। এবার একটু একটু করে দেখতে শুরু করব। ৭৯১.৯৮ কোটি টাকার যে অতিরিক্ত ব্যয় মঞ্জুরির প্রস্তাব মাননীয় মান্নান সাহেব আপনি খুব গুরুত্ব দিয়ে বলেছেন, আমি তাই আপনাকে সম্মান জানিয়ে উত্তর দিচ্ছি।

[5-40 – 5-50 p.m.]

সুদীপবাবু বলেছেন, সৌগতবাবু বলেছেন, পঙ্কজবাবু চলে গিয়েছেন, উনিও বলেছেন প্রশ্ন রাখা হয়েছে। এই অতিরিক্ত ব্যয়বরাদ্দ মূলত পরিকল্পনা বহির্ভূত খাতে। যদি পরিকল্পনা খাতে হত তাহলে আপনারা মেনে নিতেন। দেখা যাক এই খাতগুলো কি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ৭টি বড় খাতে আমি অতিরিক্ত ব্যয়-মঞ্জুরির প্রস্তাব এনেছি। প্রথম খাতটি মহার্ঘভাতা জনিত। মাননীয় সদস্যরা জানেন বাজেট প্রস্তাব রাখার সময় এই মহার্ঘভাতার অঙ্কটি দেখানো হয়। কিন্তু যেটা থেকে হিসাব দেখবেন সেটা শেষ পাতায় দেখানো হয়। এটাই এই রাজ্যের নিয়ম। আপনাদের সময়েও এটা দেখেছি। অতিরিক্ত ব্যয়বরাদ্দের সময় সেটা দফাওয়াড়ি করা হয়। ঐটাকেই দফাওয়াড়ি করে দেওয়া হয়। কিন্তু একটা যোগও হয়েছে। এখানে আমি ১৮০ কোটি টাকা বলেছিলাম, তার সঙ্গে যুক্ত হয়েছে ৭৫ কোটি টাকা। তার কারণ, যে হারে মূল্য বৃদ্ধি হচ্ছিল, তার থেকে বেশি হারে মূল্য বৃদ্ধি হওয়ার জন্য এই অতিরিক্ততা এসেছে। এটা প্রত্যেকটি খাতে বাড়িয়ে দেওয়া হয়েছে। দ্বিতীয়ত হচ্ছে, রুর্‌যাল ইনফ্রাস্ট্রাকচার ডেভেলপমেন্ট ফান্ড নাম্বার টু, আর.আই.ডি.এফ.(টু)। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, যখন আমরা বাজেট পেশ করি তখন আর.আই.ডি.এফ.টা সর্বভারতীয় স্তরে বলা হয়েছিল, কিন্তু আর.আই.ডি.এফ.(টু) বলা হয়নি। এটা বছরের মাঝামাঝি বলা হল। এরজন্য ১৭৩.৮৪ কোটি টাকার বরাদ্দ হল। কোন কোন খাতে এই টাকা বরাদ্দ করা হল? সেচ, পানীয় জল, বিদ্যুৎ ইত্যাদি যেগুলো আপনারা বলেছেন সেইসব খাতের জন্য এই টাকা বরাদ্দ করা হল। এবং এটা ন্যাবার্ডের সঙ্গে একসঙ্গে আমরা কাজ করি। আমাদের বলা হয়েছে পশ্চিমবঙ্গে অগ্রগতিটা ভাল হয়েছে। ১৭৩.৮৪ কোটি টাকার ওরা একটা মঞ্জুরি ঐ বাজেট পেশ করার পরে কিন্তু এনেছেন, তাই এটা নতুন পরিকল্পনা ব্যয়ের খাতে যুক্ত করা হল। তৃতীযত হচ্ছে বেসিক মিনিমাম নিড্‌স। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি অবগত আছেন যে, বেসিক মিনিমাম নিড্‌স প্রোগ্রামটাই গত আগস্ট মাসে সর্বভারতীয় স্তরে গৃহীত হয়। আমি বাজেট পেশ করেছিলাম তার আগে। এই বেসিক মিনিমাম নিড্‌সের যে অর্থ সেটা পরিকল্পনা খাতের অর্থ। এখানেও পানীয় জল আছে, এখানেও রাস্তা আছে—যেগুলো আপনারা বলেছেন। পরিকল্পনা খাতে ৯৪.৩৭ কোটি টাকা এখানে তাই প্রস্তাবাকারে রাখা হয়েছে।

চতুর্থত হলদিয়ার পেট্রো রসায়ন প্রকল্প। বোধহয় এখন পঙ্কজবাবু চলে গেছেন। উনি বললেন ৮-১০ লক্ষ টাকার বেশি শিল্প খাতে দেখতে পাননি। আমার মনে হয় পাটিগণিত কোথাও ভুল করে ফেলেছেন। কারণ ডিমান্ড নাম্বার ৯৩তে পরিষ্কার করে বলা আছে। শিল্প খাতে ৪০.২৭ কোটি টাকা পরিকল্পনা খাতে ব্যয়। কারণ এটা একটা গতিশীল হওয়াতে আমাদের ইক্যুইটিটা আমার অন্যদের আগে দিয়ে দিই এবং প্রায় ২১২ কোটি টাকা ইক্যুইটি দিয়ে আমাদের যা প্রয়োজন ছিল দিয়েছি। এটা খুব জরুরি প্রকল্প। আপনারাও এটা স্বীকার করবেন। পরিকল্পনা খাতের ব্যয়—এর মধ্যে কর্মসংস্থান একটা প্রকল্প, যার খাতে আপনারা বললেন, যেটা বাজেটে ঘোষণা করা হয়েছিল এবং কেন্দ্রীয় স্তর থেকে বস্তি উন্নয়ন প্রকল্প এই দুটো একত্রিত করে ৩২.২৬ কোটি টাকা পরিকল্পনা খাতে আমি যুক্ত করেছি। এটা বাজেটে দেখবেন, নতুন প্রকল্প হিসেবে পাতায় লেখা ছিল, এখানে দফাওয়ারিতে আনা হল।

এই নিয়মটা চিরকালই হয়ে এসেছে। এর মধ্যে কোন অদূরদর্শিতার ব্যাপারই নেই। কেননা আমি মাননীয় সদস্যদের, বাজেট বক্তৃতার সময় অবহিত করে রেখেছিলাম, ইলেকশনের ক্ষেত্রে আপনারা প্রশ্ন তুলেছেন, আমি এটা খুটিয়ে দেখেছি, ইলেকশনের ক্ষেত্রে মূল বরাদ্দটা গত আর্থিক বছরে ছিল ৫২ কোটি টাকার মত। বস্তুত আমার অর্থ তা থেকে খরচা করার জন্য দিয়ে দিই। কিন্তু ছবি ইত্যাদি তোলার ক্ষেত্রে ওরা বিলটা ড্র করতে পারেননি। আর যেটা অবশিষ্ট টাকা আছে ২৭.১১ কোটি টাকা, শুধু সেটুকু যুক্ত হল। সর্বশেষে আমরা শিল্পের উন্নয়নের জন্য নতুন কয়েকটি প্রকল্প কয়েক বছর ধরে চালাচ্ছি। বিক্রয় করের শতকরা ৯০ ভাগ আমরা ফেরত দিই। অনেকগুলো শিল্প, প্রায় ২১৭টি শিল্প আছে। মূলত ছোট শিল্প। এগুলো নিতে এগিয়ে এসেছে, তারজন্য ২৬.৩০ কোটি টাকা যোগ করলে ৬৪৯.১৫ কোটি টাকা দাঁড়ায়। ৭টা খাতে, মূল খাতে, যেটা এই অতিরিক্ত ব্যয়বরাদ্দের ৮২ পারসেন্ট। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় বিরোধী সদস্যরা বলেছিলেন, প্রকারান্তরে যে ওরা এই অতিরিক্ত ব্যয়বরাদ্দকে সমর্থন করতে পারেন, যদি পরিকল্পনার দিকেই ঝোঁকটা বেশি থাকে। এই অতিরিক্ত ব্যয়বরাদ্দের মধ্যে শতকরা ৫৩ ভাগ হচ্ছে পরিকল্পনা ব্যয়।

যা মোট বাজেটের চেয়ে অনেক বেশি। আমি অন্যান্য আগের বছর আনতে পারিনি। আপনাদের কথা থেকেই এই অতিরিক্ত ব্যয়বরাদ্দকে আপনাদের সমর্থন করতে হবে, যদি না আপনারা সেল্‌ফ কন্ট্রাডিক্টরিতে ভোগেন, কেননা, আপনারা বলেছেন পরিকল্পনা খাতে মূলত এই ব্যয়বরাদ্দ। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি এখানে উল্লেখ করলাম, আমাদের অতিরিক্ত ব্যয়বরাদ্দ করতে হয়েছে কিছু পদ্ধতিগত কারণে, সরকারি কর্মচারিদের মহার্ঘ ভাতার কারণে, অথবা কেন্দ্রীয় সরকারের বাজেট প্লেস করার পর কিছু নতুন প্রকল্প রাজ্যে আনার জন্য এবং কয়েকটি বিশেষ প্রকল্পকে গতিশীল করার জন্য।

আপনারা বলেছেন, অতিরিক্ত ব্যয়বরাদ্দ হচ্ছে উচ্ছৃঙ্খলতার নিদর্শন, ইত্যাদি। যে যে কারণে বলেছেন, আমার কাছে তথ্য থাকে, আমি সেগুলো দেখলাম, আপনাদের সময় যেটা

শেষ বছর, সেখানে আপনারা এই অতিরিক্ত ব্যয়বরাদ্দ কি করেছেন। তার আগে একটা কথা বলে নিই, এই পয়েন্টটা না বললে ঠিক হবে না। এর জন্য সমপরিমাণ সঞ্চয় প্রত্যেকটি খাত থেকে করা হয়েছে অল্প অল্প করে ৬১৯.০৪ কোটি টাকা। তার সঙ্গে প্রারম্ভিক তহবিল ১৮৩.৯৪ কোটি টাকা, মোট ৮০২.৯৮ কোটি টাকা। ১১ কোটি টাকা বেশি। এটা এই কারণে যে, ১৬ কোটি টাকা বাজেট ঘাটতি রাখতে বলেছিলাম, এই ১১ কোটি অতিরিক্ত সঞ্চয়ের মাধ্যমে সেটাকে ৫ কোটিতে কমিয়ে বছরটা শেষ করতে চাইছি। এই অংশটুকু শেষ করে বলছি, যেহেতু আপনারা উচ্ছৃঙ্খলতার প্রশ্ন তুলেছেন। আপনাদের সময় শেষ যে বছর, অর্থাৎ ৭৬-৭৭, সেই সময়ে মোট অতিরিক্ত অর্থ বরাদ্দ মঞ্জুরি যেটা এনেছিলেন, আপনাদের মোট বাজেটের কত শতাংশ ছিল? ৯.৮২ শতাংশ। প্রায় ১০ শতাংশের মতো আপনারা অতিরিক্ত ব্যয়বরাদ্দের প্রস্তাব এনেছিলেন। আমি সেটা কমাতে কমাতে গত বছরে কমিয়ে এনেছিলাম ৭.৯ শতাংশে। এই বছরও, আপনাদের অঙ্কটা ঠিক করে দিই ৭.৯১ শতাংশ, সাপ্লিমেন্টারি বাবদ ১৪,৩৫২ কোটি,—আপনাদের সময়ে তাই হয়েছিল। আর, বাজেটের ৫.৫২ শতাংশ হচ্ছে অতিরিক্ত ব্যয়বরাদ্দ। আপনাদের সময় ১০ শতাংশ যেটা ছিল, সেটা ৫ শতাংশ। হয়ত এটা ভুল করে উচ্ছৃঙ্খলতার কারণ বলেছেন, কারণ, আপনাদের সময় থেকে সেটা অর্ধেক করতে পেরেছি এই বছরে—আমি এটা প্রমাণ করলাম একেবারে তথ্য দিয়ে।

একটা প্রশ্ন করেছেন মন্ত্রিসভার ব্যয়ের ক্ষেত্রে। সেখানে ৫০ লক্ষের জায়গায় আরও ১০ শতাংশ বৃদ্ধি করা হয়েছে মূলত যাতায়াত ইত্যাদি খাতে—আমি যেটা ৫ লক্ষ করলাম।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের সময়ে মাননীয় মুখ্যমন্ত্রী এবং যারা যারা বিদেশ সফরে গিয়েছিলেন, তারা তথ্যটা দিচ্ছি, বুঝতে পারবেন। গত আর্থিক বছরে বলছি, মাননীয় মুখ্যমন্ত্রীর জন্য অতিরিক্ত খরচ হয়েছে ১ লক্ষ ৮৮ হাজার ২৮৫ টাকা। প্রতীম চ্যাটার্জির জন্য ১ লক্ষ ৪০ হাজার টাকার মতো। মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর জন্য ১ লক্ষ ১ হাজার ৫৬৫ টাকা। প্রবোধ সিন্‌হার জন্য ৮৯ হাজার টাকা। ভক্তিভূষণ মণ্ডলের জন্য ৬ হাজার ৯২০ টাকা এবং আমার জন্য হয়েছে ৩ হাজার ৫৬০ টাকা। তাহলে দেখুন, প্রায় ৫ লক্ষের মতো খরচ হয়েছে।

একটা কথা মাননীয় সৌগত রায় বললেন পুলিশ খাতে ব্যয় সংক্রান্ত। ওদের সময় পুলিশ খাতে ব্যয় হোত ৫.৯৬ শতাংশ, আমাদের সময় সেটা কমেছে, ৩.৯৬ শতাংশ হয়েছে।

[5-50 – 6-00 p.m.]

শিক্ষায় আপনাদের সময় যে ব্যয় হত এখন তার প্রায় দ্বিগুণ ব্যয় হয়। হ্যাঁ, মাননীয় শিক্ষক মহাশয়দের আমরা সম্মান জানাব। কম্পিউটার দিয়ে তো আর পড়ানো যায় না, পড়ান তো শিক্ষক মহাশয়রা। আপনারা শিক্ষকদের সঠিক সম্মান জানাননি। সেইজন্য আজকে

শিক্ষাখাতে ব্যয় হয়েছে। এর পরে কতকগুলো বিষয়ে বলা হয়েছে যেগুলো এই অতিরিক্ত ব্যয়বরাদ্দের কোনও জায়গায় নেই তবু যেহেতু এখানে বলা হয়েছে আমি তার উত্তর দিয়ে দিচ্ছি।

এখানে পুলিশ খাতে বেশি বরাদ্দের কথা বলা হয়েছে। আপনাদের সময় আপনারা বরাহনগরে যুবকদের হত্যা করে যে ঐতিহাসিক পাপ করেছিলেন তার থেকে আপনাদের মুক্তি নেই।

এর পরে মুলধনী ব্যয়ের কথা এখানে বলা হয়েছে। আমি আগেরদিন এর উত্তর দিয়ে দিয়েছি। মাননীয় সদস্য শ্রী সুকুমার দাশ মহাশয় আজকে এ বিষয়ে প্রশ্ন রেখেছেন। ১৯৯৬-৯৭ সালে একটি ২১৬ কোটি টাকা যেটা ঋণ বাবদ এস.ই.বি.কে দিতাম সেটা গ্রান্ট হিসাবে দেওয়াই মূলধনী ব্যয় ৬৬৭ কমার পরে ৮৪৫ বৃদ্ধি করে ২৭ পারসেন্ট বৃদ্ধি করি, কম নয়। আপনাদের অঙ্কে একটু গোলমাল হয়ে গেছে।

পরিকল্পনা খাতে ব্যয়ের ক্ষেত্রে বলছি। আগেরদিনও এটা সুদীপবাবুকে দিয়েছিলাম। সর্বভারতীয় ক্ষেত্রে এটাই করা হয়। যে অর্থটা আপনারা দেন তার থেকে কেটে নেন, ঋণ বাবদ, বাস্তবিকই কেটে নেন। তাই আমরা পাই মোট বাজেটের তিন ভাগের এক ভাগ টাকা। আপনি প্রশ্ন তুলেছেন, এত ঋণ হয় কেন? আমি তো উত্তরটা আগেরদিন দিয়েছি, আরও একবার দিচ্ছি। আমাদেরই শুধু ১৪ হাজার কোটি টাকা ঋণ দেওয়া হয়নি। মহারাষ্ট্রকে ১৮ হাজার কোটি টাকা, অন্ধ্রপ্রদেশকে ১৫ হাজার কোটি টাকা দেওয়া হয়েছে। সব রাজ্যেরই কেন ঋণের দরকার হল? এটা করলেন আপনারা। আপনারা যেটা বলেছেন পরিকল্পনার সহায়তা, তার ৭০ ভাগই ঋণ হিসাবে দেন। মহাজনী করেন। এর সুদের হার আবার বছরের পর বছর বাড়ছে। বিদেশে সুদের হার যখন ৫ পারসেন্ট তখন আপনাদের ১৪.৫ পারসেন্ট। মহাজন নিজের টাকায় মহাজনী করেন আর, আপনারা অন্যের টাকায় মহাজনী করেন। এর জন্য ঋণের হার বাড়ে। বাড়িয়ে দিয়ে আবার আপনারা বলছেন ঋণ বাড়ছে কেন? আপনারাই তো, বিশেষ করে আপনারা যখন ক্ষমতায় ছিলেন তখন আপনারা রাজ্যের জন্য এই সমস্যা সৃষ্টি করে গেছেন। এখন যাঁরা সরকারে এসেছেন তাঁরা এটা পুনর্বিবেচনা করছেন। আপনি এর সঙ্গে একটা প্রশ্ন এনেছেন, ঐ আর্থিক সমীক্ষা, হিউম্যান রিসোর্স ডেভেলপমেন্ট ইনডেক্স—মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এটা যখনই প্রকাশিত হয় আমরা সঙ্গে সঙ্গে জানাই। আপনারা কোথা থেকে পেয়েছেন এই তথ্য? কারণ আপনাদের কেন্দ্রীয় সরকারের আরেকটা সংস্থা অন্য তথ্য বলছে। আপনারা কটা গ্রাম দেখেছেন? পশ্চিমবাংলায় ইনহ্যাবিটেড মৌজার সংখ্যা ৩৮ হাজারের বেশি। আমরা খবর পেলাম আপনারা ঐ ৩৮ হাজার গ্রামের মধ্যে ৭৮টা গ্রামের নমুনা নিয়েছেন অর্থাৎ এক শতাংশও নয়, দশমিক দুই শতাংশ। কোন স্ট্যাস্টিক্যাল থিয়োরিতে এই স্যাম্পেলিং বৈজ্ঞানিকভাবে গ্রহণযোগ্য নয়। তাই বলছি, ন্যাশনাল স্যাম্পেল সার্ভে প্রফেসর মহলানবীশের আমল থেকে

স্যাম্পেল করার যে বৈজ্ঞানিক পদ্ধতি, ইন্টার পেনিট্রেটিভ স্যাম্পেল, বড় স্যাম্পেল নিয়ে দেখুন, তার থেকে আপনারা যা বলেছেন তার কি রকম উল্টো তথ্য আসছে।

সর্বশেষে ভূমি সংস্কারের ব্যাপারে বলে রাখি, না এটা দয়া-দাক্ষিণ্যের ব্যাপার নয়। ভূমি সংস্কারে উৎপাদন বাড়ায়। সেই তথ্যের উৎস হচ্ছে, ফার্ম ম্যানেজমেন্ট স্টাডিজ— এটা কেন্দ্রীয় সরকার রাজ্যগুলোর সঙ্গে প্রত্যেকটা ব্লকে করেন, আমাদের ৩৪১টা ব্লকেও এই তথ্য বেরিয়ে এসেছে যে, সবচেয়ে বেশি উৎপাদন বৃদ্ধি, একর প্রতি যে রেকর্ড তা আমরা বড় কৃষকদের জমি থেকে পাচ্ছি না, মাঝারি কৃষকদের জমি থেকেও পাচ্ছি না। ফার্ম ম্যানেজমেন্ট স্টাডির সর্বশেষ তথ্য বলছে—পাচ্ছি প্রান্তিক এবং ছোট কৃষকদের জমি থেকে। তাই জমি বড় চাষীদের থেকে নিয়ে ছোট চাষীদের দিয়ে দেওয়া হয়। এটা আপনারা ভুল করে বলছেন, দয়া-দাক্ষিণ্য। সঠিক হচ্ছে, এর জন্য যার হাতে উৎপাদন বৃদ্ধি করার বেশি রেকর্ড তার কাছে জমি দেওয়া মানে উৎপাদন বাড়ানো। তারজন্য উৎপাদন বেড়েছে। এই সত্যকে যদি অস্বীকার করেন তাহলে রাজ্যের খেটে-খাওয়া কৃষকদের আপনারা অপমান করছেন একথা মনে রাখবেন।

আপনাদের প্রত্যেকটা কথার জবাব আমি দিলাম যদিও অনেক প্রশ্ন এই অতিরিক্ত ব্যয়বরাদ্দের সঙ্গে যুক্ত ছিল না। এই ব্যয়বরাদ্দকে তাই সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[6-00 – 6-10 p.m.]

### DEMAND NO. 1

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 34,05,000 be granted for expenditure under Demand No. 1, Major Head : "2011–State Legislatures" during the current year was then put and agreed to.

### DEMAND NO. 3

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 6,00,000 be granted for expenditure under Demand No. 3, Major Head : "2013–Council of Ministers" during the current year was then put and agreed to.

### DEMAND NO. 4

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 1,41,95,000 be granted for expenditure under Demand No. 4, Major Head : "2014–Administration of Justice" during the current year was then put and agreed to.

### DEMAND NO. 5

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 27,10,60,000 be granted for expenditure under Demand No. 5, Major Head : "2015–Elections" during the current year was then put and agreed to.

### DEMAND NO. 6

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 43,31,000 be granted for expenditure under Demand No. 6, Major Head : "2020–Collection of Taxes on Income and Expenditure" during the current year was then put and agreed to.

### DEMAND NO. 9

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 80,000 be granted for expenditure under Demand No. 9, Major Head : "2035–Collection of Other Taxes on Property and Capital Transactions" during the current year was then put and agreed to.

### DEMAND NO. 10

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 1,88,55,000 be granted for expenditure under Demand No 10, Major Head : "2039–State Excise" during the current year was then put and agreed to.

### DEMAND NO. 11

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 2,22,10,000 be granted for expenditure under Demand No. 11, Major Head : "2040–Taxes on Sales" during the current year was then put and agreed to.

### DEMAND NO. 12

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 35,50,000 be granted for expenditure under Demand No. 12, Major Head : "2041–Taxes on Vehicles" during the current year was then put and agreed to.

## DEMAND NO. 13

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 40,65,000 be granted for expenditure under Demand No. 13, Major Head : "2045–Other Taxes and Duties on Commodities and Services" during the current year was then put and agreed to.

## DEMAND NO. 14

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 30,40,000 be granted for expenditure under Demand No. 14, Major Head : "2047–Other Fiscal Services" during the current year was then put and agreed to.

## DEMAND NO. 18

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 2,38,35,000 be granted for expenditure under Demand No. 18, Major Head : "2052–Secretariat–General Services" during the current year was then put and agreed to.

## DEMAND NO. 19

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 2,14,80,000 be granted for expenditure under Demand No. 19, Major Head : "2053–District Administration" during the current year was then put and agreed to.

## DEMAND NO. 20

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 2,71,76,000 be granted for expenditure under Demand No. 20, Major Head : "2054–Treasury and Accounts Administration" during the current year was then put and agreed to.

## DEMAND NO. 21

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 48,08,37,000 be granted for expenditure under Demand No. 21, Major Head : "2055–Police" during the current year was then put and agreed to.

## DEMAND NO. 22

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 5,43,60,000 be granted for expenditure under Demand No. 22, Major Head : "2056–Jails" during the current year was then put and agreed to.

## DEMAND NO. 24

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 8,00,000 be granted for expenditure under Demand No. 24, Major Head : "2058–Capital Outlay on Stationery and Printing" during the current year was then put and agreed to.

## DEMAND NO. 25

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 19,05,94,000 be granted for expenditure under Demand No. 25, Major Heads : "2059–Capital Outlay on Public Works, 4202–Capital Outlay on Education Sports, Art and Culture (Buildings) and 4408–Capital Outlay on Food, Storage and Warehousing (Excluding Public Undertakings) (Buildings)" during the current year was then put and agreed to.

## DEMAND NO. 27

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 6,69,40,000 be granted for expenditure under Demand No. 27, Major Head : "2070–Other Administrative Services (Excluding Fire Protection and Control)" during the current year was then put and agreed to.

## DEMAND NO. 29

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 5,90,13,000 be granted for expenditure under Demand No. 29, Major Head : "2075–Miscellaneous General Services" during the current year was then put and agreed to.

## DEMAND NO. 30

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 85,24,52,000 be granted for expenditure under Demand No. 30, Major Heads : "2202–General Education and 2205–Art and Culture" during the current year was then put and agreed to.

### DEMAND NO. 31

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 31,000 be granted for expenditure under Demand No. 31, Major Head : "2204–Sports and Youth Services" during the current year was then put and agreed to.

### DEMAND NO. 32

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 22,30,41,000 be granted for expenditure under Demand No. 32, Major Head : "2210–Medical and Public Health (Excluding Public Health)" during the current year was then put and agreed to.

[6-10 – 6-20 p.m.]

### DEMAND NO. 33

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 7,94,52,000 be granted for expenditure under Demand No. 33, Major Head : "2210–Medical and Public Health (Public Health)" during the current year was then put and agreed to.

### DEMAND NO. 34

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 5,23,05,000 be granted for expenditure under Demand No. 34, Major Head : "2211–Family Welfare" during the current year was then put and agreed to.

### DEMAND NO. 36

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 2,94,000 be granted for expenditure under Demand No. 36, Major Head : "2216–Housing" during the current year was then put and agreed to.

### DEMAND NO. 37

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 63,91,00,000 be granted for expenditure under Demand No. 37, Major Heads : "2217–Urban Development and 6217–Loans for Urban Development" during the current year was then put and agreed to.

## DEMAND NO. 38

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 5,08,40,000 be granted for expenditure under Demand No. 38, Major Head : "2220–Information and Publicity" during the current year was then put and agreed to.

## DEMAND NO. 39

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 2,89,46,000 be granted for expenditure under Demand No. 39, Major Head : "2230–Labour and Employment" during the current year was then put and agreed to.

## DEMAND NO. 42

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 13,10,80,000 be granted for expenditure under Demand No. 42, Major Heads : "2235–Social Security and Welfare (Social Welfare) and 4235–Capital Outlay on Social Security and Welfare (Social Welfare)" during the current year was then put and agreed to.

## DEMAND NO. 45

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 65,90,000 be granted for expenditure under Demand No. 45, Major Head : "2251–Social Services" during the current year was then put and agreed to.

## DEMAND NO. 46

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 26,78,92,000 be granted for expenditure under Demand No. 46, Major Head : "2250–Other Social Services" during the current year was then put and agreed to.

## DEMAND NO. 47

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 5,30,19,000 be granted for expenditure under Demand No. 47, Major Head : "2401–Crop Husbandry" during the current year was then put and agreed to.

## DEMAND NO. 48

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 67,44,000 be granted for expenditure under Demand No. 48, Major Head : "2402–Soil and Water Conservation" during the current year was then put and agreed to.

## DEMAND NO. 49

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 5,70,47,000 be granted for expenditure under Demand No. 49, Major Head : "2403–Animal Husbandry" during the current year was then put and agreed to.

## DEMAND NO. 50

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 8,54,13,000 be granted for expenditure under Demand No. 50, Major Heads : "2404–Dairy Development and 4404–Capital Outlay on Dairy Development (Excluding Public Undertakings)" during the current year was then put and agreed to.

## DEMAND NO. 51

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 3,05,95,000 be granted for expenditure under Demand No. 51, Major Head : "2405–Fisheries" during the current year was then put and agreed to.

## DEMAND NO. 52

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 2,65,90,000 be granted for expenditure under Demand No. 52, Major Head : "2406–Forestry and Wild Life" during the current year was then put and agreed to.

## DEMAND NO. 54

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 2,57,05,000 be granted for expenditure under Demand No. 54, Major Head : "2408–Food Storage and Warehousing" during the current year was then put and agreed to.

## DEMAND NO. 55

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 45,25,000 be granted for expenditure under Demand No. 55, Major Head : "2415–Agricultural Research and Education" during the current year was then put and agreed to.

## DEMAND NO. 58

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 17,15,000 be granted for expenditure under Demand No. 58, Major Head : "2435–Other Agricultural Programmes" during the current year was then put and agreed to.

## DEMAND NO. 59

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 23,25,000 be granted for expenditure under Demand No. 59, Major Head : "2501–Special Programmes for Rural Development" during the current year was then put and agreed to.

[6-20 - 6-30 p.m.]

## DEMAND NO. 60

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 94,37,13,000 be granted for expenditure under Demand No. 60, Major Head : "2505–Rural Employment" during the current year was then put and agreed to.

## DEMAND NO. 61

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 2,10,60,000 be granted for expenditure under Demand No. 61, Major Head : "2506–Land Reforms" during the current year was then put and agreed to.

## DEMAND NO. 62

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 3,95,52,000 be granted for expenditure under Demand No. 62, Major Heads : "2515–Other Rural Development Programmes (Panchayati Raj) and 3604–Compensation and Assignments to Local Bodies and Panchayati Raj Institutions (Panchayati Raj)" during the current year was then put

and agreed to.

## DEMAND NO. 63

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 1,73,45,000 be granted for expenditure under Demand No. 63, Major Head : "2515-Other Rural Development Programmes (Community Development)" during the current year was then put and agreed to.

## DEMAND NO. 64

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 3,15,40,000 be granted for expenditure under Demand No. 64, Major Head : "2551-Hill Areas" during the current year was then put and agreed to.

## DEMAND NO. 65

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 16,33,00,000 be granted for expenditure under Demand No. 65, Major Head : "4575-Capital Outlay on Other Special Areas Programmes" during the current year was then put and agreed to.

## DEMAND NO. 66

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 9,22,89,000 be granted for expenditure under Demand No. 66, Major Head : "2701-Major and Medium Irrigation" during the current year was then put and agreed to.

## DEMAND NO. 67

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 73,39,13,000 be granted for expenditure under Demand No. 67, Major Heads : "2702-Minor Irrigation, 4702-Capital Outlay on Minor Irrigation and 4705-Capital Outlay on Command Area Development" during the current year was then put and agreed to.

## DEMAND NO. 68

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 61,81,000 be granted for expenditure under Demand No. 68, Major Heads : "2711-Flood Control and 4711-Capital Outlay on Flood control Projects" during the current year was then put and agreed to.

## DEMAND NO. 73

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 2,70,00,000 be granted for expenditure under Demand No. 73, Major Head : "6851-Loans for villages and Small Industries (Excluding Public Undertakings)" during the current year was then put and agreed to.

## DEMAND NO. 74

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 1,49,62,000 be granted for expenditure under Demand No. 74, Major Heads : "2852-Industries (Closed and Sick Industries) and 6858-Loans for Engineering Industries (Closed and Sick Industries)" during the current year was then put and agreed to.

## DEMAND NO. 75

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 1,38,93,000 be granted for expenditure under Demand No. 75, Major Head : "2852-Industries (Excluding Public Undertakings & Closed and Sick Industries)" during the current year was then put and agreed to.

## DEMAND NO. 77

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 3,00,000 be granted for expenditure under Demand No. 77, Major Head : "3051-Ports and Lighthouses" during the current year was then put and agreed to.

## DEMAND NO. 79

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 113,37,63,000 be granted for expenditure under Demand No. 79, Major Heads : "3054-Roads and Bridges and 5054-Capital Outlay on Roads and Bridges" during the current year was then put and agreed to.

## DEMAND NO. 80

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 19,71,95,000 be granted for expenditure under Demand No. 80, Major Heads : "3055-Road Transport, 3056-Capital Outlay on Inland Water Transport and 5055-Capital Outlay on Road Transport" during the current year was then put and agreed to.

### DEMAND NO. 82

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 22,000 be granted for expenditure under Demand No. 82, Major Head : "3425–Other Scientific Research" during the current year was then put and agreed to.

### DEMAND NO. 83

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 1,16,02,000 be granted for expenditure under Demand No. 83, Major Head : "3451–Secretariat–Economic Services" during the current year was then put and agreed to.

### DEMAND NO. 84

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 20,00,000 be granted for expenditure under Demand No. 84, Major Head : "5452–Capital Outlay on Tourism" during the current year was then put and agreed to.

### DEMAND NO. 85

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 1,12,87,000 be granted for expenditure under Demand No. 85, Major Head : "3454–Census, Surveys and Statistics" during the current year was then put and agreed to.

[6-30 - 6-35 p.m.]

### DEMAND NO. 87

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 3,36,05,000 be granted for expenditure under Demand No. 87, Major Head : "5465–Investment in General Financial And Trading Institutions" during the current year was then put and agreed to.

### DEMAND NO. 89

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 6,00,16,000 be granted for expenditure under Demand No. 89, Major Head : "2215–Water Supply and Sanitation (Prevention of Air and Water Pollution)" during the current year was then put and agreed to.

### Demand No. 92

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 82,24,000 be granted for expenditure under Demand No. 92, Major Head : "4858–Capital Outlay on Engineering Industries (Public Undertakings)" during the current year was then put and agreed to.

### Demand No. 93

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 40,26,95,000 be granted for expenditure under Demand No. 93, Major Head : "4856–Capital Outlay on Petro-Chemical Industries (Excluding Public Undertakings)" during the current year was then put and agreed to.

### Adjournment

The House was then adjourned at 6.35 p.m. till 11 a.m. on Thursday, 27th March, 1997 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative chamber of the Assembly House, Calcutta, on Thursday, the 27th March, 1997 at 11-00 a.m.

**P R E S E N T**

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 16 Ministers, 10 Ministers of State and 134 Members.

### Held over starred questions
### (to which oral Answers were given)

[11-00—11-10 a.m.]

**জমির স্বত্বলিপি আধুনিকীকরণ**

*৩১১। (অনুমোদিত প্রশ্ন নং *৬।) **শ্রী আবু আয়েশ মণ্ডল ঃ** ভূমি ও ভূমি-সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যের প্রতিটি মৌজায় জমির স্বত্বলিপির আধুনিকীকরণের জন্য জরিপ ও স্বত্বলিপি সংশোধনের কাজ শুরু করা হয়েছে কি না;

(খ) হয়ে থাকলে, কবে থেকে ঐ কাজ শুরু হয়েছে; এবং

(গ) এ-পর্যন্ত মোট কতগুলি মৌজায় উক্ত কাজ সম্পন্ন হয়েছে ?

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ**

(ক) হ্যাঁ।

(খ) ১৯৭৪ সাল থেকে।

(গ) মোট ৩৫,৫৬৯টি মৌজায় স্বত্বলিপি চূড়ান্তভাবে প্রকাশিত হয়েছে।

**শ্রী আবু আয়েশ মণ্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানালেন 'খ' প্রশ্নের উত্তরে যে ১৯৭৪ থেকে এই স্বত্বলিপি চূড়ান্তভাবে প্রকাশের জন্য কাজ শুরু হয়েছে এবং 'গ' প্রশ্নের উত্তরে বললেন যে ৩৫,৫৬৯টি মোজায় চূড়ান্তভাবে প্রকাশিত হয়েছে। আমি ক্যাটেগরিকালি জানতে চাইছি ৭৪ থেকে ৭৭ এই সরকার আসার আগে পর্যন্ত কত মৌজায় এই কাজ সম্পন্ন হয়েছে এবং বর্তমানে যে যে মৌজায় কাজগুলো বাকি আছে কতদিনের মধ্যে সে কাজ চূড়ান্তভাবে আশা করা যায়।

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** এখনও যে কাজগুলো বাকি আছে, আমি আপনাকে একটা হিসাব দিয়ে দিচ্ছি তাহলে আপনি বুঝতে পারবেন। আমাদের পশ্চিমবঙ্গে মোট মৌজা ৪২ হাজার ৬৭টা। এর মধ্যে কে. বি. যেটা সেটা ৩৯ হাজার ৮৯৮। এইগুলো অ্যাট এ স্টেশন হয়েছে ৩৮ হাজার ৩৭৮টা। তার মধ্যে কে. বি. বাকি আছে ২,২৭৯টা। অ্যাট এ স্টেশন বাকি আছে ৩ হাজার ৬৮৯টা। তারপর ড্রাফ্ট পাবলিকেশন-এর বিভিন্ন স্তরে বাকি। ড্রাফ্ট পাবলিকেশন হয়েছে ৩৭ হাজার ৯৩৪, বাকি আছে ৪ হাজার ১৩৩। ফাইনাল পাবলিকেশন হয়েছে ৩৫ হাজার ৯৫১, জানুয়ারি পর্যন্ত। ফেব্রুয়ারির ফিগারটাও আমি দিয়ে দিচ্ছি। ফেব্রুয়ারিতে এটা ৩৬ হাজার পেরিয়ে গেছে। ফেব্রুয়ারির রিপোর্টটা আমি এখন বলছি না। এখনও বাকি আছে ৬ হাজার ১১৬টা। এখন এই যে বাকি এটা পুরুলিয়া এবং পশ্চিম দিনাজপুরের ইসলামপুর সাব-ডিভিসনে। যেহেতু এই দুটো জায়গা পরে বিহার থেকে এসেছে। ওদের রেকর্ডপত্র পুরনো। নতুন করে কাজ শুরু করতে হবে। পুরুলিয়ার কাজটা ৯১ থেকে শুরু হয়েছে। সেজন্য সেটা তাড়াতাড়ি যাতে করা যায় তারজন্য আমরা সার্ভে করছি।

আর আমরা সুবিধার জন্য কম্পিউটারাইজড করেছি। দ্রুততার সঙ্গে যাতে ভালভাবে করা যায়, সেইজন্যই এটা আমরা করছি। পুরুলিয়া, উত্তর দিনাজপুর বাদে কলকাতা এবং এর পাশাপাশি যেগুলি আছে, সেগুলি বাদে, বেশিরভাগই আমরা করে দিয়েছি। আর এটা করতে সময় লাগবে। আর বাকি যেটা প্রশ্ন করলেন যে, ১৯৭৪-৭৭-এ যেটা, সেটা খুবই নগণ্য হয়েছিল। এর তুলনায় গত কয়েক বছরে বামফ্রন্ট সরকার আসার পরে সেটার বেশিরভাগ কাজটা এই সময় হয়েছিল—এটাই স্বাভাবিক।

**শ্রী আবু আয়েশ মণ্ডল ঃ** মাননীয় মন্ত্রী পুরুলিয়া এবং দিনাজপুরের কথা বললেন। জরিপ ও ম্যাপ প্রস্তুতির জন্য আমাদের রাজ্যের পুরুলিয়া জেলায় আকাশ থেকে ছবি তোলার মাধ্যমে কাজ শুরু করেছেন। এই বিষয়ে সাফল্য বা অন্য কোনও জেলাতে এটা করার কোনও অনুভব করছেন কিনা জানাবেন কি?

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** মাননীয় সদস্য যেটা বলেছেন সেটা ঠিকই। পুরুলিয়া জেলার জন্য এরিয়াল সার্ভে অর্থাৎ আকাশ থেকে ছবি তোলা হচ্ছে। আমাদের সার্ভে অফ ইন্ডিয়া আছে, ওদের কন্ট্রাকটাররাই এইসব করছেন এবং ওরাই ছবি তুলে দেন। আমাদের পুরানো যে পদ্ধতি, সেই মাঠে টেবিল পেতে চেন ফেলা, সেটা অনেক সময় সাপেক্ষ ব্যাপার। আর আপনি যে সাফল্যের কথা বলছেন, সেই ব্যাপারে বলি—দ্রুত কোনও বড় এলাকায় যদি সার্ভে করতে হয়, তাহলে এরিয়াল সার্ভে যেটা করা হচ্ছে, সেটাই ভাল এবং সুবিধাজনক। কিন্তু যদি অ্যাকিউরেসির কথা বলেন তাহলে পুরানো পদ্ধতিটাই অপেক্ষাকৃত ভাল। কারণ সেটাতে খুঁটিনাটি সবকিছু ভালভাবে করা যায় এবং যেহেতু আমরা দ্রুততার সঙ্গে করতে যাচ্ছি, সেইহেতু এরিয়াল সার্ভেই ভাল। পুরুলিয়া আগে বিহারের মধ্যে ছিল—কিন্তু যেহেতু বিহারের আইন আলাদা ছিল, সেইহেতু পুরুলিয়ার কাজটা করতে সময় লাগবে এবং অন্য সব জায়গায় কাজ হয়ে গেছে।

**শ্রী আবু আয়েশ মণ্ডল ঃ** গ্রামের মানুষের কাছে মৌজার খতিয়ানভুক্ত জমির হাল মাফিক তথ্য দ্রুত গতিতে চাষীরা চাইলেই যাতে পেয়ে যায়, তারজন্য গুরুত্বপূর্ণ কি কি পদক্ষেপ নিয়েছেন?

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** হ্যাঁ, এক্ষেত্রে আমরা পদক্ষেপ নিয়েছি। সেটা হচ্ছে, কম্পিউটারাইজড ল্যান্ড রেকর্ড। আমরা এই যে, রেকর্ড সেইগুলি কম্পিউটারে করবার চেষ্টা করছি। এখন আমরা সব জেলায় কাজ শুরু করছি। আমাদের বিভিন্ন জেলায় এখনও পর্যন্ত যা কাজ করতে পেরেছি—তাতে ৪২ হাজার ১৭২ মৌজার মধ্যে কম্পিউটার ফিটিং করা হয়েছে ৫ হাজার ৩১৬টি অর্থাৎ তথ্য ঢোকানো হয়েছে। এরপর প্রিন্ট আউট বের করা হয়েছে, অর্থাৎ ঢোকানোর পরে প্রিন্ট আউট বের করে দেখতে হয়, সেটা ৩ হাজার ৭৩৮ মৌজায়। এরপর চেক করতে হয়। সেটা হচ্ছে ২ হাজার ৮১০টি, তারপর কারেকশন করে কারেকটেড মৌজা হচ্ছে ১৯৭৫টি।

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি জানেন যে, জমির স্বত্ত্ব চির পরিবর্তনশীল। কেউ মারা গেলে স্বত্ত্ব চেঞ্জ হয়। এই ব্যাপারে আপনি বলছেন যে, চূড়ান্তভাবে প্রকাশিত হয়েছে। আপনার দপ্তরের কি কার্যপদ্ধতি আছে—যে এই অনবরত পরিবর্তন হচ্ছে জমির স্বত্ত্ব, সেটা আপ টু ডেট করার ব্যাপারে আপনার দপ্তর কিভাবে কাজ করছে?

[11-10 – 11-20 a.m.]

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** ফাইনাল পাবলিকেশনের পর জমি পরিবর্তন হয়, হস্তান্তর হয়, মিউটেশন প্রবিশন আছে, এগুলো আপনারা জানেন। এটা সব সময় করা যায়। কম্পিউটারাইজড হলে সুবিধা হচ্ছে এই যে অতি দ্রুততার সাথে সংশোধন করে যেকোনও সময় রেকর্ড পাওয়া যাবে।

**শ্রী শ্যামাপ্রসাদ পাল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাই যে, সরকারি অথবা ব্যাঙ্ক থেকে ঋণ নিতে গিয়ে চাষীরা অসুবিধায় পড়ে। দালাল ও দখলদারদের পজেশন আছে। সে ক্ষেত্রে চাষীদের এল. আর., সি. এস. এবং আর. এস.-এর জন্য হয়রানি হতে হচ্ছে। তারা এল. আর. পেলে সি. এস. ও আর. এস.-এর জন্য হয়রানি হচ্ছে। আবার তারা সি.এস.পেলে এল. আর. ও আর. এস.-এর জন্য হয়রানি হচ্ছে। এই ব্যাপারটা নিয়ে মাননীয় মন্ত্রী মহাশয় আপনারা কোনও চিন্তাভাবনা করছেন কি?

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** মৌজাগুলোতে ফাইনাল পাবলিকেশন হয়ে গেছে। এটা ড্রাফ্‌ট পাবলিকেশন বাদ দিয়ে। সেখানে আর. ও. আর. তো থাকছে। আপ-টু-ডেট রেকর্ড থাকছে। এখন যেটা হবে সেটা হল ওয়ান ম্যান, ওয়ান খতিয়ান। ভারতবর্ষের কোথাও এই আইন নেই। এখানে সার্টিফিকেট যেগুলো হচ্ছে সেগুলো সঙ্গে সঙ্গে পাবেন। কম্পিউটারাইজড প্রিন্ট আউট সার্টিফিকেট বেরোবে। অথেন্টিকেটেড বেরোবে।

**শ্রী শৈলজাকুমার দাশ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, ১৯৭৪ সালে জরিপ ও স্বত্ত্বলিপি সংশোধনের কাজ শুরু হয়েছিল। আজ ২৩ বছর অতিক্রান্ত হল, কিন্তু আমাদের রাজ্যের সব মৌজায় এই কাজ শেষ হয়নি। এটা কতদিনের মধ্যে শেষ করতে হবে, সে ব্যাপারে কোন সময়সীমা আপনারা নির্ধারন করেছেন কি?

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** আগেকার রেকর্ডে ডিস্ট্রিক্ট সেটেলমেন্টের কাজ উনবিংশ শতাব্দীতে শুরু হয়েছিল এবং ১৯৪০ সালে শেষ হয়েছিল। তারপর স্টেট অ্যাকুইজিশন হয়। রিভিশন্যাল সেটেলমেন্ট হয় ১৯৫৬ সাল থেকে ১৯৫৮ সালের মধ্যে। এই সময় কাজ কিছুই হয়নি। শুধু রেকর্ডগুলোর উপর কাটাকুটি করে সংশোধন করে দিয়েছে। আমরা চেষ্টা করছি ওয়ান ম্যান, ওয়ান মৌজা, ওয়ান খতিয়ান করার। এটা স্টেট অ্যাকুইজিশন আইনের মতো নয়। এর একটা মূলগত পার্থক্য আছে। এখানে সেটেলমেন্ট সার্ভে হয়েছে। যা ভারতবর্ষের আর কোথাও হয়নি। আমি এটা আত্মবিশ্বাসের সাথে বলছি। এ ব্যাপারে কম্পিউটারাইজড কাজ চলছে। কম্পিউটারাইজড হলেই আমরা থেমে যাব না। তারপর সফ্টওয়ারের কাজ হবে। পুরো ম্যাপ বেরিয়ে আসবে। কোথায় পুকুর আছে, কোথায় কি আছে সব বেরিয়ে আসবে। তারপর হবে ল্যান্ড ইউজের কাজ। এর শেষ নেই। আমাদের অনেকদূর যেতে হবে।

**শ্রী নির্মল দাস ঃ** জলপাইগুড়ি জেলায় ওয়েস্টার্ন ডুয়ার্স মার্কেটিং ফান্ড এবং বিশেষ করে আলিপুরদুয়ার এলাকায় এক-তৃতীয়াংশ জমি ডিসপিউটেড, সেটা জেলা পরিষদে হস্তান্তরিত হয়েছে, কিন্তু সেটেলমেন্ট হয়নি। গত কয়েক বছর ধরে কোটি কোটি টাকা রেভিনিউ হারাচ্ছে রাজ্য সরকার। সেইসমস্ত ল্যান্ড ওনার্স, দখলদার, তাদের স্বত্ত্ব দেওয়ার ব্যবস্থা করে, যেসব সুযোগ-সুবিধা থেকে তারা বঞ্চিত, সেসব দেওয়ার কোনও ব্যবস্থা নিচ্ছেন কি? আর, ৯৩ সালের বন্যায় বহু রেকর্ড হারিয়ে গেছে, সেইগুলো যাতে দ্রুত পায়, তার কোনও ব্যবস্থা করেছেন কি?

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** যদিও প্রশ্নটি এর সঙ্গে যুক্ত নয়, তবুও বলছি। ওয়েস্টার্ন ডুয়ার্স মার্কেটিং ফান্ডের ম্যানেজমেন্ট অনেক দিন আগেই জেলা পরিষদকে দেওয়া হয়েছে—হাট-বাজার, জমিজমা, ইত্যাদির ম্যানেজমেন্ট, পরিচালন ব্যবস্থা দেখবে। আর, রেকর্ড যেগুলো হারিয়ে গেছে, দরখাস্ত করলেই নতুন করে পেতে পারে।

### সল্টলেকে বে-আইনি জমি হস্তান্তর

***৩১২।** (অনুমোদিত প্রশ্ন নং *১৬৯।) **শ্রী আব্দুল মান্নান ঃ** নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সল্টলেকে জমির বে-আইনি হস্তান্তর তদন্তের জন্য সরকার কোনও কমিটি গঠন করেছেন কি না;

(খ) করে থাকলে, কতগুলি ক্ষেত্রে ঐ কমিটি তদন্ত করছেন;

(গ) কোনও ক্ষেত্রে পুনরধিগ্রহণের সিদ্ধান্ত গ্রহণকরা হয়েছে কি না; এবং

(ঘ) বে-আইনি হস্তান্তর বন্ধ করতে কি কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে? .

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ**

(ক) হ্যাঁ।

(খ) ৫৩৯টি ক্ষেত্রে।

(গ) হ্যাঁ, ৫৩টি প্লটের ক্ষেত্রে এই সিদ্ধান্ত গ্রহণ করা হয়েছে।

(ঘ) (১) রাজ্য সরকার কর্তৃক গঠিত তদন্ত কমিটিতে বিধাননগরের প্লটের বে-আইনি হস্তান্তর সম্বন্ধে অভিযোগগুলি পাঠানো হচ্ছে। ওই কমিটির সুপারিশ পাওয়া গেলে সরকার বে-আইনি হস্তান্তরকারীকে উচ্ছেদ করার জন্য উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করবেন।

(২) যেসব প্লট সম্বন্ধে বে-আইনি হস্তান্তর সংক্রান্ত অভিযোগ তদন্তাধীন আছে সেক্ষেত্রে ভারপ্রাপ্ত কর্তৃপক্ষকে বাড়ির নক্সা অনুমোদন বা গৃহ নির্মাণ সম্পূর্ণকরণ সার্টিফিকেট অনুমোদন না করতে আদেশ দেওয়া হয়েছে।

(৩) এইসব ক্ষেত্রে নিষ্পত্তি না হওয়া পর্যন্ত সমস্ত প্রকার হস্তান্তকরণ ও নামভুক্তিকরণের জন্য আবেদনের অনুমোদন স্থগিত রাখা হয়েছে।

(৫) সরকারের প্রাক্ অনুমোদন ছাড়া হস্তান্তরকরণ বন্ধের জন্য সংশ্লিষ্ট জমি সংক্রান্ত লিজ দলিলে নিষেধাত্মক ধারাগুলি অন্তর্ভুক্ত করা হয়েছে।

(৫) হস্তান্তর সম্বন্ধে রেজিস্ট্রীকরণ, পাওয়ার অফ অ্যাটর্নি কার্যকরীকরণ, ২০ বৎসর বা তার অধিক সময় ভাড়া দেওয়ার ব্যবস্থাকরণ সম্বন্ধে বিচার বিভাগের বিজ্ঞপ্তি নং ৪৫২ রেজিঃ তাং ২১-৫-৮৮তে সরকারের প্রাক্ অনুমোদন নেওয়া বাধ্যতামূলক করা হয়েছে।

(৬) বিধান নগরে বে-আইনি জমি হস্তান্তর বন্ধ করার জন্য রাজ্য সরকার "পশ্চিমবঙ্গ সরকারি জমি (হস্তান্তর-নিয়ন্ত্রণ) বিধেয়ক, ১৯৯৩ নামে একটি বিধেয়ক সূচনা করেছিলেন। বিধানসভায় বিধেয়কটি ২১-৭-৯৩ তারিখে গৃহীত হয়েছিল। সম্প্রতি বিধেয়কটিতে রাষ্ট্রপতির সম্মতি পাওয়া গেছে এবং ত ৪ঠা মার্চ, ১৯৯৭ তারিখ থেকে আইনটি কার্যকর হয়েছে। এই আইনাটর দ্বারা বিধান নগরে জমির বে-আইনি হস্তান্তর রোধ করা সম্ভব হবে।

[11-30 – 11-40 a.m.]

**শ্রী আব্দুল মান্নান :** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি বললেন যে, ৫৩৯টি ক্ষেত্রে কমিটি তদন্ত করবে। এখন পর্যন্ত বিধাননগরে কতগুলি ক্ষেত্রে জমি হস্তান্তর হয়েছে?

**শ্রী অশোক ভট্টাচার্য :** হস্তান্তর হয়েছে মানে কি? আমি বলেছি ৫৩৯টি ক্ষেত্রে আমরা তদন্ত করেছি। মোট ৭৪৯টি এ বিষয়ে আমাদের কাছে অভিযোগ এসেছিল। তার মধ্যে ১৫৭টি অভিযোগ ছিল ভিত্তিহীন, সেগুলো বাদ দিয়েছি। বাকিগুলির মধ্যে ৫৩টির ক্ষেত্রে রিজামশন নোটিস সা[illegible]

**শ্রী আব্দুল মান্নান :** সল্ট লেকে প্রচুর প্লট আছে, তারমধ্যে এখন পর্যন্ত কতগুলি হস্তান্তর হয়েছে?

**শ্রী অশোক ভট্টাচার্য :** যতগুলি অভিযোগ এসেছে তার মধ্যে ৫৩৯টির আমরা তদন্ত করেছি।

**শ্রী আব্দুল মান্নান :** ৫৩৯টি ক্ষেত্রে তদন্ত হয়েছে। কিন্তু মোট কতগুলি হস্তান্তর হয়েছে?

**শ্রী অশোক ভট্টাচার্য :** সেটা আমি কিভাবে বলব! আমি পরিষ্কার বলেছি, ৫৩৯টি অভিযোগের আমরা তদন্ত করেছি। তার মধ্যে ৫৩টি সম্পর্কে আমরা রিজাম্‌শন নোটিস দিয়েছি। এর আগে কিছু ক্ষেত্রে কেউ হাইকোর্টে কেউ ব্যারাকপুর সাবডিভিশন্যাল কোর্টে কেউ সুপ্রিম কোর্টে গিয়েছে। সুতরাং আমি এখন কি করে বলব, তদন্ত সম্পূর্ণ না হওয়া পর্যন্ত বলতে পারব না।

**শ্রী আব্দুল মান্নান :** মাননীয় মন্ত্রী মহাশয়, ঐ জায়গা নিয়ে বিধানচন্দ্র রায়ের স্বপ্ন ছিল—সেখানে অনেক কিছুই হচ্ছে, আপনি নিজেও জানেন। সব দোষ আপনার নয়, আরও অনেকের দোষ আছে। আমি আপনার কাছে জানতে চাইছি বিধাননগরে জমি হস্তান্তরের ব্যাপারে সরকারের সিদ্ধান্ত কি?

**শ্রী অশোক ভট্টাচার্য :** জমি হস্তান্তরের ব্যাপারে সরকারের পরিষ্কার সিদ্ধান্ত হচ্ছে—[illegible] হস্তান্তরযোগ্য নয়। বিধাননগরে জমি হস্তান্তর যোগ্য নয়, এটা লীজ দলিল সই হয় তখন তার ভেতরে পরিষ্কার করে উল্লেখ করা হয়। সম্প্রতি আমরা যে আইন করেছি সেই আইনের মধ্যে সরকার প্রদত্ত জমি, সরকারি কলোনি, স্যাটেলাইট উপনগরী যেখানে যেখানে গড়ে তুলেছি, সে সমস্ত জমি লীজ ভিত্তিতে দেওয়া হলে তা হস্তান্তরযোগ্য নয়। সুতরাং বিধাননগরের জমি হস্তান্তরযোগ্য নয়। এটাই সরকারি সিদ্ধান্ত।

**শ্রী আব্দুল মান্নান :** ঐ কমিটিতে কারা কারা আছেন?

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** কমিটিতে পাঁচজন আছেন। যথা—বিধাননগর পৌরসভার চেয়ারম্যান শ্রী দিলীপ গুপ্ত, অ্যাডমিনিস্ট্রেটর, সল্টলেক প্রোজেক্ট (আর্বান ডেভেলপমেন্ট),. এস.ডি.ও., অ্যাডিশন্যাল এস.ডি.ও. এবং এস্টেট ম্যানেজার, বিধাননগর। এই পাঁচজনকে নিয়ে কমিটি হয়েছে।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, বিধাননগরে বেআইনি জমি হস্তান্তরের ব্যাপারে আপনি বিভিন্ন পদক্ষেপের কথা বলছেন। জমি হস্তান্তর নিয়ন্ত্রণ আইনে সম্প্রতি আপনারা রাষ্ট্রপতির অনুমোদন পেয়েছেন। সেই আইন কবে থেকে কার্যকর হবে?

আমার জিজ্ঞাস্য, এই আইন প্রয়োগ করার ক্ষেত্রে আমি দুটি বিষয় জানতে চাইছি, প্রথমত এই যে জমি হস্তান্তরিত হয়েছে এতে ৫৩টি পুর্নঅধিগ্রহণের কথা বলেছেন। এর ক্যারেক্টার কী? প্রোমোটারদের সংখ্যা কত? কারণ, আমার মনে হয়েছে—যদি সঠিক হয়—ক্যাবিনেট সিদ্ধান্ত নিয়েছেন—প্রোমোটারদের একটা চাপ আছে। এই জমি বে-আইনি হস্তান্তরের ক্ষেত্রে প্রোমোটারদের সংখ্যা কত যেটা আপনি পুনর্অধিগ্রহণ করেছেন? এবং এই আইন প্রয়োগ করার ক্ষেত্রে কোনও বাধা পেয়েছেন কিনা?

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** প্রোমোটারদের সংখ্যা এইভাবে বলা যাবে না। বিধাননগরে জমি হস্তান্তর তিন-চার ধরনের আছে। এমন কিছু লোককে জমি দেওয়া হয়েছে সে হয়তো আর্থিক কারণে বাড়িঘর করতে পারছে না। সেই সুযোগে সে গোপনে জমি হস্তান্তর করছে। কোনও কোনও ক্ষেত্রে এমন অভিযোগ আছে, সে হয়তো একতলায় বসবাস করে আর দুইতলাটা ভাড়াটিয়ার নাম করে, লিজের নাম করে ভিতরে ভিতরে গোপনে জমি বিক্রি করছে। কিছু অভিযোগ আছে, পাওয়ার অফ অ্যাটর্নী করে জমি হস্তান্তর করেছেন। এইরকম নানা ধরনের অভিযোগ আছে। এর মধ্যে প্রোমোটার কোথায় কোথায় আছে তা আমি বলতে পারব না। তবে এই আইন কার্যকর হয়েছে গত ৪ঠা মার্চ থেকে। তবে ভিতরে হোক, বাইরে হোক—আমি জানি না—চাপ আছে কিনা, আপত্তি আছে কিনা। কিন্তু এই আইন কার্যকর করার ক্ষেত্রে বাধা নেই।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় মন্ত্রী শ্রী বুদ্ধদেববাবু যখন এই দপ্তরের ভারপ্রাপ্ত ছিলেন তখন তিনি এই বিধানসভায় জানিয়েছিলেন সল্টলেকে মোট জমির ২৫ ভাগ মুখ্যমন্ত্রী তার কোটা থেকে নিজের ডিস্ক্রিশনারী পাওয়ার দিয়ে সল্টলেকে জমি বিলি করে থাকেন। মুখ্যমন্ত্রীর মাধ্যমে যে জমি বিলি হয়েছে সেই বিলি করা জমির মধ্যে কোনও হস্তান্তরের ঘটনা এক্ষেত্রে ঘটেছে এমন কোন তথ্য—সেইরকম ঘটনার নজির আপনার নজরে বা আপনার গোচরে এসেছে কিনা এবং দ্বিতীয় প্রশ্ন হচ্ছে, এই যে কোটা পদ্ধতি—মুখ্যমন্ত্রীর যে শতকরা ২৫ ভাগ জমি সল্টলেকে বিলি করার যে পদ্ধতি সেই কোটা পদ্ধতি বাতিল হয়েছে কি না?

**শ্রী অশোক ভট্টাচার্য :** এই প্রশ্নটা প্রাসঙ্গিক নয়, তবে মুখ্যমন্ত্রীর দেওয়া জমি হস্তান্তর হয়েছে কিনা কংগ্রেসের কোনও নেতাকে যে জমি দেওয়া হয়েছিল সেই জমি হস্তান্তর করা হয়েছে সেইরকম নির্দিষ্টকরণ করে বলা যাবে না।

**শ্রী জ্যোতি বসু :** মাননীয় মন্ত্রী হয়তো জানেন না বা ভুলে যাচ্ছেন, আমি খোঁজ করেছিলাম, কোর্টের অর্ডার হয়েছিল সংশ্লিষ্ট মন্ত্রী তিনি কোনও সই করতে পারবেন না, অনুমোদন করতে পারবেন না, একমাত্র মুখ্যমন্ত্রী করতে পারবেন সেটাই চলে আসছিল। আমি এটা খোঁজ করেছিলাম ঐ হস্তান্তর দেখে—কত কায়দায় হস্তান্তর হচ্ছে সেই ব্যাপারে বলেছি, জমিগুলি নিয়ে নেব, অকুপাই করব। কিন্তু ওনারা কোর্টে গিয়ে আটকে দিচ্ছে। একজন পূর্ণদাস বাউল, সংস্কৃতির ক্ষেত্রে নাম করা, তিনি আমার কাছ থেকে একটা জমি নিয়েছেন। কিছুদিন পর শুনলাম, তিনি বাইরের কোন ভদ্রলোককে বিক্রি করে দিয়েছেন। তারপর ডিপার্টমেন্টকে বললাম, ওঁর বিরুদ্ধে মামলা করুন। সেটা এখন মামলাধীন আছে। যাতে সে না পায় এবং যার কাছে জমি বিক্রি করেছে সেও যাতে না পায় সেই ব্যবস্থার দিকে যাচ্ছি বা সেই পদক্ষেপ নিচ্ছি যাতে আর এইরকম না হয়। আমার সই করা যে জমিগুলি দিয়েছি—সে কংগ্রেসের হোক আর যাই হোক তারা বিক্রি করে দিয়েছেন এইরকম কোনও খবর নেই।

[11-40 – 11-50 a.m.]

তবে এটা আমি বলে দিচ্ছি, আগের আমলে নিয়ম ছিল হস্তান্তর করার। আমরা এসে এটা স্থির করলাম যে হস্তান্তর করতে হলে একমাত্র যারা আত্মীয়স্বজন তাদের কাছে হস্তান্তর করতে হবে কিম্বা সরকারকে দিয়ে দেবে জমি যদি তিনি বাড়ি করতে না চান। এখন কারা এই আত্মীয়স্বজনের মধ্যে পড়বেন তারও একটা নিরিখ আছে। সেখানে হিসাব করে বলে দেওয়া হয়েছে কারা কারা আত্মীয় বলে গণ্য হবেন। এটাই আমাদের নিয়ম এবং এই নিয়মেই আমরা চলছি। কিন্তু পাওয়ার অফ অ্যাটর্নি দিয়ে—এটা আমরা রোধ করতে পারিনি। অনেক আলোচনা করে বিধানসভায় আলোচনায় আপনারা সবাই একমতও হয়েছেন—আমরা এটা আটকাবার চেষ্টা করছি। কিন্তু দুঃখের বিষয় তিন বছর ধরে পড়ে আছে আইনটা ঐ কেন্দ্রীয় সরকারের কাছে। তারপর আমি জানতে পেরে এখন যিনি স্বরাষ্ট্রমন্ত্রী হয়েছেন কেন্দ্রে তাকে বললাম, তুমি এটা করে দাও। তাকে বললাম, তিন বছর ধরে এইভাবে একটা আইন পড়ে থাকবে নাকি? বিধানসভাতে আমরা সবাই মিলে এটা পাস করেছি। আর এটা একটা ভয়ঙ্কর ব্যাপার হচ্ছে। সব জায়গাতেই হচ্ছে—দিল্লিতেও হচ্ছে। বাঙালিরা বিক্রি করে দিচ্ছে জমি-টমি। যাইহোক, ওরা একটা অন্য পদ্ধতি নিয়েছেন। কিন্তু এখন আমরা দেখছি. এই যে নতুন আইন হয়েছে, তার রুলস তৈরি হচ্ছে যে এগুলি কিভাবে ঠেকানো যায়।

শ্রী **মহম্মদ আনসারুদ্দিন :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, বামফ্রন্ট সরকার

প্রতিষ্ঠিত হবার পর থেকে এখন পর্যন্ত কতজন কংগ্রেসের মাননীয় সদস্য এবং নেতা বিধাননগরে জমি পেয়েছেন?

**মিঃ স্পিকার ঃ** নট অ্যালাউড।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** সাধারণভাবে আমরা জানি যে বিধাননগরের যে জমি তা বাঙালি মধ্যবিত্ত বা পশ্চিমবঙ্গের মধ্যবিত্তদের মধ্যে বন্টনের জন্য। বিধাননগরে কিন্তু দেখা যাচ্ছে যে উচ্চ পদস্থ সরকারি কর্মচারিরা অনেকে প্রাসাদোপম অট্টালিকা তৈরি করেছেন। তাদের একটা নির্দিষ্ট বেতন আছে কিন্তু এমন এমন বাড়ি কিছু উচ্চ পদস্থ অফিসার করেছেন যা দেখলে বোঝা যায় অনেক অর্থ তার পেছনে খরচ হয়েছে। মাননীয় মন্ত্রী মহাশয় কি তদন্ত করে দেখবেন যে কোন উৎস থেকে টাকা নিয়ে তারা এইসব বড় বড় বাড়ি তৈরি করেছেন?

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** বাড়ি নির্মাণ করা সম্পর্কে একটা আইন আছে। প্রত্যেকটি বাড়ির যে নকশা তার অনুমোদন দিয়েছে পৌরসভা। পৌরসভা অনুমোদন দেবার ক্ষেত্রেও একটা আইন আছে। এখন স্বাভাবিকভাবে যার নকশা অনুমোদিত হয়েছে তিনি সেইভাবে বাড়ি করবেন। নকশা যেভাবে অনুমোদিত হয়েছে তার বাইরে গিয়ে যদি কেউ বাড়ি করেন তাহলে সে ক্ষেত্রে আমরা ব্যবস্থা নেব।

**শ্রী অশোক দেব ঃ** অনেক কষ্ট করে সল্টলেকে অনেকে জমি পেয়েছেন। দেখা যাচ্ছে, যার জমি তিনি হয়ত অন্যকে লিজ সিস্টেমে সেই জমিটা দিয়ে দেবার চেষ্টা করছেন এবং দিচ্ছেন। আপনি নিশ্চয় এ বিষয়ে অবগত আছেন। যারা উচ্চ পদস্থ অফিসার এবং এক কথায় যারা বড় লোক তারাই জমি পেলেন কিভাবে সেটা জানাবেন কি?

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** আপনার প্রশ্নটা ঠিক কি সেটা বুঝতে পারলাম না।

**শ্রী অশোক দেব ঃ** যারা সল্টলেকে জমি পেয়েছেন তারা অনেক কষ্ট করে জমি পেয়েছেন। দেখা যাচ্ছে সল্টলেকে যার জমি আছে তাদের অনেকে লিজ সিস্টেমে অন্যকে সেই জমিটা দিয়ে দিচ্ছেন এবং সেখানে ডিড করে দিচ্ছেন। অনেকে এ নিয়ে ব্যবসা করার চেষ্টা করছেন সে কথা আপনি নিজেই বললেন। এখন এসবের বিরুদ্ধে কী অ্যাকশন নিচ্ছেন জানাবেন কি? যারা জমি পেয়েছেন দেখা যাচ্ছে তারা উচ্চ পদস্থ কর্মচারী এবং বড়লোক। এই জায়গায় সরকারের ভূমিকাটা কী জানাবেন কি?

**শ্রী অশোক ভট্টাচায ঃ** এ ব্যাপারে সরকারের নীতি এবং ভূমিকা পরিষ্কার। কোনওভাবেই লিজ দিয়ে বা ডিড করে বা পাওয়ার অফ অ্যাটর্নি দিয়ে বা কোনওরকম ভাড়াটিয়ার নামে কোনওভাবেই জমি হস্তান্তর করা যাবে না। জমি হস্তান্তর কিভাবে করা যাবে সেটা এবারে যে আইন করা হয়েছে সেই আইনে পরিষ্কার করে বলে দেওয়া হয়েছে। রিলেশন বলে.

একটা কথা বলে দেওয়া হয়েছে—রিলেশন বলতে বাবা, মা, ছেলেমেয়ে, এইভাবে রিলেশনের মধ্যে ট্রান্সফারটা হতে পারে। এর সাথে সাথে কোনও আর্থিক কারণে, কোনও অসঙ্গতির কারণে যদি কেউ জমি বিক্রি করতে চান তাহলে তাকে কম্পিটেন্ট অথরিটির কাছে অ্যাপিল করতে হবে। তার অনুমতি নিতে হবে। তারপর তিনি জমি হস্তান্তর করতে পারবেন, এই আইনে সেই প্রভিসন রয়েছে।

**গ্রামপঞ্চায়েত বিভক্তিকরণ**

***৩১৩।** (অনুমোদিত প্রশ্ন নং *১০৩।) **শ্রী সুশীল বিশ্বাস ঃ** পঞ্চায়েত ও গ্রাম উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, ভৌগোলিক কারণে কিছু গ্রামপঞ্চায়েত বিভক্ত করার পরিকল্পনা রয়েছে;

(খ) সত্যি হলে, ভীমপুর ও আমাননগর পঞ্চায়েত ২টি বিভক্ত করে ৩টি পঞ্চায়েতে রূপান্তর করার প্রস্তাব রয়েছে কি না; এবং

(গ) থাকলে, কবে নাগাদ তা বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ**

(ক) না, এ বিষয়ে কোনও পরিকল্পনা বর্তমানে এদপ্তরের বিবেচনাধীনে নেই।

(খ) ও (গ) প্রশ্ন উঠে না।

**শ্রী সুশীল বিশ্বাস ঃ** মন্ত্রী মহাশয়কে ধন্যবাদ, তিনি পরপর পঞ্চায়েত নির্বাচন করেছেন। কংগ্রেস আমলে পঞ্চায়েত নির্বাচন হত না। আমার প্রশ্ন, গতবার পর্যন্ত গ্রাম পঞ্চায়েতে ৫০০ ভোটার পিছু একজন করে সদস্য নির্বাচিত হবেন বলে যে প্রভিসন ছিল তার পরিবর্তে এমন কোন নতুন আইন হয়েছে কিনা যে, ৭০০ ভোটার পিছু একজন করে সদস্য নির্বাচিত হবেন গ্রাম পঞ্চায়েতে?

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** মাননীয় সদস্য ঠিকই বলেছেন। এখন আইনমত ৭০০ জন ভোটার পিছু একজন করে গ্রাম পঞ্চায়েত সদস্য নির্বাচিত হবেন।

**শ্রী সুশীল বিশ্বাস ঃ** আমার অতিরিক্ত প্রশ্ন, বামফ্রন্ট সরকার আসবার আগে পশ্চিমবঙ্গে পঞ্চায়েত সমিতি এবং গ্রাম পঞ্চায়েতের সংখ্যা কত ছিল? বর্তমানে এর সংখ্যাই বা কত?

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** বামফ্রন্ট সরকার আসার আগে সংখ্যাটা কত ছিল সেটা মনে নেই, তবে এখন পঞ্চায়েত সমিতির সংখ্যা ৩৪১।

**শ্রী সুশীল বিশ্বাস :** ৭০০ ভোটারপিছু একজন করে সদস্য নির্বাচিত হবেন ঠিক করেছেন, কিন্তু এমন ক্রাইটেরিয়া করেছেন কিনা গ্রাম পঞ্চায়েত ভাগ করবার ব্যাপারে যে, এত জনসংখ্যা হলে তবে একটি গ্রাম পঞ্চায়েত ভাগ হবে?

**ডাঃ সূর্যকান্ত মিশ্র :** আইনে এটা রয়েছে যে, একটি গ্রাম পঞ্চায়েতে কম পক্ষে ৫ জন সদস্য এবং সর্বোচ্চ ৩০ জন সদস্য হবেন। সেক্ষেত্রে ৭০০ ভোটার পিছু একজন ধরে ৩০ জন সদস্য পিছু যে ভোটার সংখ্যা সেটা পেরিয়ে গেলে একটি পঞ্চায়েত ভাগ হতে পারবে। সেখানে পঞ্চায়েত আইনের ধারা ৩(৩) অনুযায়ী রাজ্য সরকার সেটা ভাগ করতে পারবেন। সেখানে আরও বলা রয়েছে যে, ভাগ করবার জন্য সংশ্লিষ্ট গ্রাম পঞ্চায়েতকে প্রস্তাব দিতে হবে যে, পঞ্চায়েতটা তারা ভাগ করতে চান। অবশ্য রাজ্য সরকার অন্য কারণেও পঞ্চায়েত ভাগ করতে পারবেন। সেজন্য গতবার যখন পঞ্চায়েত নির্বাচন হয় তখন ১৫,০০০-এর বেশি ভোটার যাদের রয়েছে সেখানে আমরা বলেছিলাম—আপনাদের পঞ্চায়েতকে যদি ভাগ করতে চান তাহলে প্রস্তাব পাঠালে আমরা ভাগ করে দেব। তখন বেশিরভাগ পঞ্চায়েত প্রস্তাব পাঠিয়েছিলেন ভাগ করতে চেয়ে। দুটি নির্বাচনের অন্তর্বর্তী সময়েই ভাগটা করা বাঞ্ছনীয়। কাজেই ৭০০ জন সংখ্যায় একজন সদস্য ধরে ৩০ জন সদস্যের জন্য নির্ধারিত জনসংখ্যা ছাড়িয়ে যাচ্ছে এমন পঞ্চায়েতের কাছ থেকে এই প্রস্তাব এলে নিশ্চয়ই আমরা সেটা বিবেচনা করে দেখব।

**শ্রী শশাঙ্কশেখর বিশ্বাস :** আপনি ৭০০ জনসংখ্যা পিছু একজন সদস্য এবং একটি গ্রাম পঞ্চায়েত সর্বোচ্চ সদস্য সংখ্যা ২৫ থেকে বাড়িয়ে ৩০ যা করেছেন, সেটা করতে গিয়ে একটি পঞ্চায়েতের সীমানা নির্ধারিত করেছেন কিনা?

**ডাঃ সূর্যকান্ত মিশ্র :** আপনি বোধ হয় জানেন যে, এখন নির্বাচন পরিচালনা করে থাকেন রাজ্য নির্বাচন কমিশনার। গত নির্বাচন যখন হয় সেটা রাজ্য সরকার করেছিলেন। আইন সংশোধন হবার পর যেসব উপনির্বাচন হয়েছে সেটা পরিচালনা করেছেন রাজ্য নির্বাচন কমিশন। আমরা পঞ্চায়েত দপ্তর এবং অফিসারদের বলেছি—এখন থেকে আপনারা নির্বাচন কমিশনের কথামতো চলুন।

[11-50 – 12-00 noon]

তাঁরা একাধিকবার বৈঠক করেছেন। আমরা তাঁদের স্মরণ করিয়ে দিয়েছি যে এই কাজগুলি দ্রুততার সঙ্গে করা দরকার। তার কারণ আমরা যাতে সময় মতো নির্বাচন করতে পারি। আশা করি তাঁরা অগ্রসর হচ্ছেন। তাছাড়া তাদেরও অনেক ব্যাপার রয়েছে, জেলার অনেক অফিসারদের নিয়ে কাজ করতে হয়।

**শ্রী রবীন্দ্রনাথ ঘোষ :** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে নির্বাচন কমিশনার ডিলিমিটেশন এবং ডিমারকেশন করবেন। আমি যেটা জানতে চাই, যাঁরা জনপ্রতিনিধি

রয়েছেন, এম. এল. এ., এম.পি. এবং গ্রাম পঞ্চায়েতের সদস্য, এদের সঙ্গে আলোচনা করে ডিলিমিটেশন বা ডিমারকেশন করবেন নাকি সমস্তকিছু করে নিয়ে আমাদের একটা মিটিং-এ ডেকে বলবেন জেলা শাসক যে এই এই জায়গায় হয়েছে? দেখি গাড়ি ছেড়ে দেওয়ার পর ওঠার কথা বলা হয়। ডিলিমিটেশন বা ডিমারকেশন করবার আগে কি জনপ্রতিনিধিদের জানাবেন?

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** মাননীয় সদস্য নিশ্চয়ই অবগত আছেন যে কিভাবে ডিলিমিটেশন হয়। এখানে যাঁরা এসেছেন তাঁরা নিশ্চয়ই এটা জানেন। একটা খসড়া তৈরি করা হয় এবং সেটা প্রকাশ করা হয়। তারপর রাজনৈতিক দলগুলিকে মিটিং-এ ডাকা হয়, সেখানে তাঁরা তাঁদের বক্তব্য রাখেন এবং সেখানে একটা আলোচনা হয়। আলোচনা করার পর তাঁরা সেটা জানান যে কোথায় কি করতে পারবেন কোথায় কি করতে পারবেন না। আসলে এটা করার মালিক তাঁরা, রাজ্য সরকারের এই ব্যাপারে কিছু করার নেই, করার মালিকও নন। এটা আপনারা বুঝবেন।

**শ্রী গৌতম চক্রবর্তী ঃ** রবীনবাবুর কথার সঙ্গে আমার কথাটা মিলে যাচ্ছে। মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে ইলেকশন কমিশন ঠিক করবেন এবং যাঁরা জনপ্রতিনিধি আছেন তাঁরা ঠিক করবেন। কিন্তু কার্য ক্ষেত্রে দেখতে পাচ্ছি, গ্রামসভার ডিলিমিটেশন যেগুলি হচ্ছে সেখানে রুলিং পার্টির সদস্যরা যেভাবে বলছেন সেইভাবেই হচ্ছে। অপোজিশন পার্টির পক্ষ থেকে যে কথা বলা হচ্ছে ডিলিমিটেশনের ক্ষেত্রে সেখানে তাঁদের কোনও কথা রাখা হচ্ছে না। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাই, আপনি নির্দিষ্ট কোনও নিয়ম জানাবেন কি যে নিয়মের মধ্যে দিয়ে ডিলিমিটেশন হবে যাতে করে বিশেষ কোনও দল বিশেষ কোনও সুবিধা না পেতে পারে? আপনি একটা নর্মস ঠিক করে দিন যার ভিত্তিতে গ্রাম পঞ্চায়েত ডিলিমিটেশন হবে।

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** আমি ভাল বুঝতে পারলাম না। স্বাধীনতার ৪৯ বছরের পর থেকে যে সমস্ত সাধারণ নির্বাচন হয়েছে সে লোকসভা বলুন আর বিধানসভা বলুন এইসব ব্যাপার নির্বাচন কমিশন করেন। নির্বাচন অনুষ্ঠানের জন্য যা কিছু আছে সেটা তাঁরা করেন। ওনারা শাসক দলের কথা শোনেন, কি না শোনেন এইসবকিছু আমি বলতে পারব না। তাঁরা যেটা করেন সেটা তাঁদের কাজের উপর ভিত্তি করে করেন। বুথ যেগুলি হয় সেইগুলি তাঁদের কাজের উপর ভিত্তি করে করেন। ভোটার লিস্ট থেকে শুরু করে নির্বাচন অনুষ্ঠানের জন্য যা দরকার সেটা তাঁরা নিজেরা করেন। এ যে কথা শুনে করা হয় এটা কেন বলা হচ্ছে সেটা আমি বুঝতে পারছি না। আপনাদের সেখানে বক্তব্য যদি থাকে সেটা ওনাদের বলবেন। নির্বাচন কমিশন, যাঁরা নির্বাচন অনুষ্ঠানের দায়িত্ব নিয়েছেন তাঁরা সেটা করবেন। আপনারা জানেন যে এই ব্যাপারে রাজ্য সরকারের নিয়ন্ত্রণ করার কোনও অধিকার নেই। আইনে বলা আছে রাজ্য সরকার তাঁদের নিয়োগ করতে পারেন কিন্তু রিমুভ করতে পারেন

না। তাঁদের রিমুভ করা যাবে না, তাঁদের বিরুদ্ধে ইমপিচমেন্ট করা যাবে। কিন্তু সেটা এখানে হবে না, কেবলমাত্র পার্লামেন্টে হতে পারে। ভারতবর্ষের সংবিধানে এটা আছে। কিন্তু কোথাও কোনও একজনের বিরুদ্ধে ইমপিচমেন্ট হয়েছে বলে আমার জানা নেই। আমাদের হাতে যখন তাঁদের নিয়ন্ত্রণের দায়িত্ব নেই তাহলে আমাদের কথা তাঁরা শুনে চলবেন কেন? এই রকম আশঙ্কা করার কী কারণ রয়েছে আমার জানা নেই।

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাই, বিগত পঞ্চায়েত নির্বাচনের পর থেকে এই পর্যন্ত রাজ্য সরকারের কাছে কতগুলি গ্রাম পঞ্চায়েত এবং পঞ্চায়েত সমিতি বিভাজন করার প্রস্তাব এসেছে?

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** আমি আগেই এই প্রশ্নে জবাব দিয়েছি যে এইরকম কোনও প্রস্তাব নেই। প্রথম প্রশ্নের জবাবে বলেছি যে অন্তর্বর্তী সময়ে করি না, নির্বাচনের আগে যদি আসে তাহলে আমি দেখব।

**শ্রী সুকুমার দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার একটি ছোট প্রশ্ন আছে। আমরা প্রায়শই দপ্তরে শুনছি, কতদূর সত্য তা বলবেন যে, গ্রাম পঞ্চায়েতের আইন অ্যামেন্ডমেন্ট হওয়ার আগে পর্যন্ত সর্বক্ষণের কর্মিরা গ্রাম পঞ্চায়েতে প্রধান বা উপপ্রধান হতে পারতেন। এখন পরবর্তীকালে আইন পরিবর্তন হয়ে যাবার পরে আগামী নির্বাচনের ক্ষেত্রে এইরকম হোল টাইমার কর্মিরা গ্রাম পঞ্চায়েতের প্রধান বা উপপ্রধান হতে পারবেন কি না?

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** না, না, এটা নিয়ে আলোচনা হয়নি। তাছাড়া এটি মূল প্রশ্নের সঙ্গেও সম্পর্কযুক্ত নয়।

### উত্তরবঙ্গে অনুমোদনবিহীন চা-বাগিচা

***৩১৫।** (অনুমোদিত প্রশ্ন নং *৪০৮।) **শ্রী তপন হোড় ঃ** ভূমি ও ভূমি-সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, উত্তরবঙ্গে বেশকিছু নতুন চা-বাগিচা সরকারি অনুমতি ব্যতিরেকেই গড়ে উঠেছে; এবং

(খ) সত্যি হলে, এ-বিষয়ে রাজ্য সরকার কী ব্যবস্থা নিচ্ছেন?

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ**

(ক) সাধারণভাবে নতুন চা-বাগিচা গড়তে সরকারি অনুমতি নেওয়ার কোনও বিধান নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী তপন হোড় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি, উত্তর বাংলায় বিশেষ করে উত্তর দিনাজপুরের চোপড়ায়, এই দিকটায় এবং দার্জিলিঙের শিলিগুড়ি মহকুমায় বিস্তৃত এগ্রিকালচারাল ল্যান্ড রয়েছে, সেগুলো চা-বাগানে রূপান্তরিত হয়ে যাচ্ছে এবং এইভাবে বিস্তৃতভাবে এই কান্ড ঘটতে থাকায় এগ্রিকালচারাল ল্যান্ডগুলো চা-বাগানে রূপান্তরিত হয়ে যাওয়ায় ওখানে একটা ক্ষোভ দেখা দিচ্ছে—এই ব্যাপারে নির্দিষ্টভাবে রাজ্য সরকারের কাছে কোনও অভিযোগ আছে কি না, এবং থাকলে এই ব্যাপারে তাঁরা কোনও ব্যবস্থা নিয়েছেন কি না?

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** মাননীয় সদস্য যেটা বললেন যে, কিছু এলাকায়, উত্তর দিনাজপুরে এবং তৎসংলগ্ন জেলাগুলোতে ব্যাপকভাবে চাষের জমি চা-বাগানে রূপান্তরিত হচ্ছে, প্রশ্ন হচ্ছে, অনুমতি ব্যতিরেকে হচ্ছে কি না? আমি বলছি, কারও যদি চাষের জমি থাকে এবং সেখানে সে চা-বাগান করতে চায়, তাহলে আমরা তাকে কি করে বাধা দেব? কারও যদি ধানের জমি থাকে, সেখানে সে যদি চা-বাগান বা কলা বাগান করে, তাহলে আমি বুঝতে পারছি না, তাতে ক্ষোভের কি কারণ থাকে? তবে অভিযোগ সম্পর্কে যা বললেন, অভিযোগ সম্পর্কে আমরা খবর নিই যে,কেউ শিলিং বহির্ভূত জমি কিনে নিয়েছে কিনা, বা তিস্তার কমান্ড এলাকায়, যেখানে চা-বাগান করবার কথা নয়, সেখানে জমিতে চা-বাগান করছে কি না। কেউ খাস জমি নিয়ে, ট্রাইবালদের জমি নিয়ে করছে কি না। এই সমস্ত রিপোর্ট আমরা যোগাড় করি।

**শ্রী তপন হোড় ঃ** আপনি জানেন যে, তিস্তা প্রকল্পের যে জমি দিয়ে ক্যানালগুলো যাচ্ছে—যে ডিস্ট্রিবিউটারি ক্যানালগুলো যাচ্ছে, সেইসমস্ত এলাকার জমিগুলোকে পুরোপুরি চা-বাগান করা হচ্ছে। অথচ আমরা যেটা জেনেছি, তিস্তা প্রকল্পে এগ্রিকালচারই হচ্ছে মেন এবং সেই বিষয়টিই থাকবে, চা-বাগান বা ঐ ধরনের কাজকে প্রশ্রয় দেবে না। তিস্তা প্রকল্পের মূল যে বিষয় চাষের ব্যাপার, সেটা কি ক্ষতিগ্রস্ত হচ্ছে না?

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** আমি আবার বলছি, এগ্রিকালচারাল ল্যান্ডকে চা-বাগানে পরিবর্তন করার বিষয়টি কনভার্সানের বিষয় নয়। আইনে কনভার্সান বলতে যা বোঝায়, ল্যান্ড ইউজের ক্ষেত্রে যদি কেউ কনভার্সান করেন, তাহলে তারজন্য সরকারের অনুমতি লাগে। কিন্তু চায়ের জমি বা এগ্রিকালচারাল ল্যান্ড বলতে যা বোঝাচ্ছে, এখানে যে পরিবর্তন করতে যাচ্ছে, আইনে এটাকে কনভার্সান বলা নেই।

[12-00 – 12-10 p.m.]

এটা ঠিকই যে তিস্তা প্রকল্প এলাকায় চা-বাগান করতে পারবে না এইরকমই আমাদের নির্দেশিকা আছে। চা-বাগান করতে হলে কি শর্তাবলী তারমধ্যেই বলা আছে এবং তিস্তা

প্রকল্প এলাকায় করতে পারবে না বলা আছে। কিন্তু আমাদের মুশকিল হচ্ছে তিস্তা প্রকল্প এলাকায় কোনটায় তিস্তার জল পাওয়া যাবে তার নোটিফিকেশন যেটা আছে তা তো আমরা ভেরিফাই করতে পারিনি। আমাদের দপ্তর এই ব্যাপারে গেছিল কিন্তু সঠিক রিপোর্ট ঠিক আনতে পারেনি। আমাদের দপ্তর বারে বারে এই ব্যাপারে সেখানে যাচ্ছে কিন্তু সুনির্দিষ্ট রিপোর্ট দিতে পারছে না। নোটিফিকেশন যদি হয়ে যায় যে এই এই এলাকা তিস্তা প্রকল্পের মধ্যে পড়বে তাহলে আমরা ওটা ভাল করে দেখে নিতে পারি।

### বর্ধমান জেলা বিভক্তিকরণ

***৩১৬।** (অনুমোদিত প্রশ্ন নং *৪৬৮।) **শ্রী তাপস ব্যানার্জি ঃ** স্বরাষ্ট্র (কর্মিবর্গ ও প্রশাসনিক সংস্কার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) প্রশাসনিক সংস্কার কমিটির রিপোর্টে বর্ধমান জেলাকে বিভক্ত করে দু'টি জেলা করার প্রস্তাব দেওয়া হয়েছিল কিনা; এবং

(খ) হয়ে থাকলে, উক্ত বিষয়ে রাজ্য সরকার কোনও পদক্ষেপ গ্রহণ করেছেন কি?

**শ্রী জ্যোতি বসু ঃ**

(ক) হ্যাঁ।

(খ) ঐ সুপারিশ সম্বন্ধে সরকার এখনও কোনও সিদ্ধান্ত নেননি।

**শ্রী তাপস ব্যানার্জি ঃ** প্রশাসনিক সংস্কার কমিটির রিপোর্টে বলা হয়েছিল, কোনও জেলার লোকসংখ্যা ২০ লক্ষের বেশি হলে আর একটা জেলা দরকার। তখনই বর্ধমানের লোকসংখ্যা ৪০ লক্ষ হয়ে গিয়েছিল। আগামী দিনে এটা নিয়ে চিন্তাভাবনার অবকাশ আছে কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** আমি আগের দিন বলেছিলাম, ডাঃ মিত্র কমিটির সুপারিশ অনুযায়ী ওরা বলেছিল, ২৪ পরগনা একটু তরান্বিত করে বিভাজন করুন। তারসঙ্গে বলেছিলেন বড় জেলা—মেদিনীপুর এবং বর্ধমানের কথা আপনারা চিন্তা করুন। এখানে দু-তিন বার আলোচনা হয়েছে এক-দুই বছরের মধ্যে, মেদিনীপুর নিয়ে, বর্ধমান নিয়ে সম্প্রতি প্রশ্নটি কেউ উঠিয়েছে। এই বিষয়ে কোন বিবেচনার কথা আপনাকে বলতে পারব না, কেননা, কোনও আলোচনাই হয়নি। মেদিনীপুর সম্বন্ধে আমি বলেছি অ্যাসেম্বলি যখন চলছে, এর মধ্যেই চেষ্টা করব। মেদিনীপুরের সদস্য যারা আছেন, তাদের নিয়ে বসে একটা আলোচনা করতে চাই প্রাথমিকভাবে। পরবর্তীকালে আমরা নিজেরা, ক্যাবিনেটে আলোচনা করে বলব মেনে নেব কি নেব না। এবং যদি মানি, তাহলে কিভাবে ভাগ হবে, তা নিয়ে প্রতিনিধিদের সঙ্গে আবার বসতে হবে। কিন্তু বর্ধমান সম্বন্ধে প্রশ্ন কিছু নেই এখন।

**শ্রী তাপস ব্যানার্জি ঃ** আপনি বলেছেন মেদিনীপুর নিয়ে সর্বদলীয় বৈঠক করার কথা চিন্তা-ভাবনা করছেন। তার সঙ্গে বর্ধমান জেলাকে যুক্ত করার কোনও ভাবনা-চিন্তা করছেন কি সর্বদলীয় বৈঠকে?

[11-20 – 11-30 a.m.]

**শ্রী জ্যোতি বসু ঃ** আগেই তো বললাম, করছি না। মেদিনীপুরের ক্ষেত্রে করছি, বর্ধমানের ক্ষেত্রে করছি না আপাতত।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী জানাবেন কি কেন করছেন না? কারণটা কি?

**মিঃ স্পিকার ঃ** নট অ্যালাউড।

**রাজ্যে ভিসাপ্রাপ্ত বাংলাদেশির সংখ্যা**

***৩১৯।** (অনুমোদিত প্রশ্ন নং *১৩৩১।) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** স্বরাষ্ট্র (পাসপোর্ট) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্তমানে রাজ্যে ভিসাপ্রাপ্ত অবস্থানকারী বাংলাদেশির সংখ্যা কত; এবং

(খ) বাংলাদেশে যাবার জন্য পাসপোর্টধারী বক্তির সংখ্যা এ রাজ্যে বর্তমানে কত?

**শ্রী জ্যোতি বসু ঃ**

(ক) ৪০২৪১ জন।

(খ) ভারত-বাংলাদেশ পাসপোর্টধারীদের সংখ্যা ২৯৮৭৩ জন।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাচ্ছি, সাধারণভাবে দেখা যায়, যারা পাসপোর্ট নিয়ে বাংলাদেশে যাচ্ছেন বা ভিসা নিয়ে আসছেন তাদের মধ্যে বহু সংখ্যক মানুষ স্থায়ীভাবে থেকে যাচ্ছে। এইরকম নির্দিষ্ট সময়ের জন্য যারা আসছেন তাদের ফেরৎ পাঠাবার কোন প্রচেষ্টা আছে কি না?

**শ্রী জ্যোতি বসু ঃ** দু-দিকের ক্ষেত্রেই যখন মেয়াদ শেষ হয়ে যায় চলে যেতে হয়। যারা ওদিক থেকে পাসপোর্ট নিয়ে আসেন তারা আমাদের কাছে বিভিন্ন ক্ষেত্রে, নানা প্রয়োজনে দরখাস্ত করেন যে, এখানে আরও কিছু দিন থেকে যেতে হবে। সেটা ক্ষতিয়ে দেখে ডিপার্টমেন্ট থেকে ব্যবস্থা করা হয় যে, তাদের আরও সময় দেওয়া হবে কিনা? সেইরকম ভিসার ক্ষেত্রে যেমন হয়, পাসপোর্টের ক্ষেত্রেও তেমনি হয়ে থাকে। আমার কাছে সংখ্যাটা নেই এবং এটা অনবরত পরিবর্তন হয়। কিন্তু পরিবর্তন হলে আমরা খবর পাই। পুলিশ বা ডি. এম. খবর রাখে, তার পরে লোককে বলে চলে যেতে। কিন্তু সংখ্যাটা

বলতে পারব না। কিন্তু এখনও পর্যন্ত যে হিসাব চেয়েছেন তা দিয়েছি পদ্ধতিটা হচ্ছে, সময় ফুরিয়ে গেলে চলে যেতে হবে, না হলে দরখাস্ত করতে হবে এক্সটেনশন দেবার জন্য। এই পদ্ধতি চলছে।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** আরেকটা বিষয়ে জানতে চাইছি, আপনি বলেছেন বর্তমানে রাজ্যে ভিসাপ্রাপ্ত অবস্থানকারী বাংলাদেশির সংখ্যা ৪০,২৪১ জন এবং বাংলাদেশে যাবার জন্য পাসপোর্টধারী ব্যক্তির সংখ্যা এ রাজ্যে বর্তমানে ২৯,৮৭৩ জন। বাংলাদেশের সঙ্গে আমাদের দেশের যোগাযোগ বাড়ুক, সৌহার্দ বজায় থাক এটা আমরা চাই। কিন্তু দেখা যাচ্ছে, ব্যাপক সংখ্যক লোক আর ফিরে যেতে চায় না। এর ফলে সামাজিক ভারসাম্য ব্যাহত হয়। এ ব্যাপারে কোনও রিপোর্ট আছে কি না?

**শ্রী জ্যোতি বসু ঃ** এই রকম কোনও রিপোর্ট আমাদের কাছে নেই। আমি জানি না, এই রকম কোনও ব্যক্তি বা পরিবারের কথা কারো জানা আছে কিনা। তবে আমাদের কাছে কোনও রিপোর্ট নেই।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, বর্তমানে মাননীয় মুখ্যমন্ত্রী একটা হিসাব দিচ্ছেন যে, ভারত-বাংলাদেশ পাসপোর্টধারীদের সংখ্যা ২৯,৮৭৩ জন। এই সংখ্যাটা খুব কম। তার কারণ, যারা বাংলাদেশে যান তাদের অধিকাংশেরই পাসপোর্ট লাগে না, ধাক্কা পাসপোর্টে চলে যান। তারা পাসপোর্ট নেবার চেষ্টা করেন না কারণ ব্যবস্থাটা খুবই কাম্বারসাম। ভারত-বাংলাদেশ পাসপোর্ট তৈরির প্রসিডিওরটা যাতে আরও সিমপ্লিফাই করা যায় তার জন্য সরকার কোনও ব্যবস্থা নিচ্ছেন কি না?

**শ্রী জ্যোতি বসু ঃ** কি সমস্যা আছে আমি জানি না, আপনি বললেন দেরি হয়, কিন্তু জয়ন্তকুমার বিশ্বাস এই রকম কোন একটা নাম বলুন যে তার দেরি হয়েছে। মিঃ স্পিকার স্যার, উনি আমাকে ইনফরমেশন দিচ্ছেন, কিন্তু প্রশ্নোত্তর মানে হচ্ছে উনি ইন্‌ফরমেশন চাইবেন। উনি অনেক দিন আগে মন্ত্রী হয়েছিলেন, তাই উনি ভুলে গেছেন।

**শ্রী সুলতান আহমেদ ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী বলতে পরেবেন যে ইন্দো-বাংলাদেশ কত পাসপোর্ট ইস্যু হয়েছে তার মধ্যে ডিস্ট্রিক্ট ওয়াইজ কত?

**শ্রী জ্যোতি বসু ঃ** এখনই বলতে পারব না, আপনি নোটিস দিলে জানব।

**শ্রী রবীন মুখার্জি ঃ** মাননীয় মন্ত্রীর কাছে জানতে চাইছি যে ইন্দো-বাংলাদেশ পাসপোর্ট জেলা শাসকের দপ্তর থেকে দেওয়া হয়। জেলাওয়াড়ী জেলা শাসকের দপ্তরে আবেদন করার পর ডি. আই. বি. ভেরিফিকেশন পাঠান। এক একটা পাসপোর্ট পেতে ৬, ৭, ৮ মাস ধরে লোকেদের ঘোরানো হয়। মুখ্যমন্ত্রীর কাছে পাসপোর্টের জন্য আবেদন করার ব্যাপারে কত দিনের মধ্যে পাসপোর্ট পেতে পারে এইরকম কোনও সময় নির্দিষ্ট আছে কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** না, নির্দিষ্ট নেই। খবরা-খবর দেওয়া হয়, কিন্তু ৬, ৭, ৮ মাস দেরি হয় কিনা আমার জানা নেই। আপনি নোটিস দিয়ে বলবেন, আমি পরে জানব।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** ভারত থেকে বাংলাদেশ যাওয়ার জন্য পাসপোর্টের জন্য কত লোক আবেদন করেছেন এবং কতজন পাওয়ার জন্য ওয়েটিং লিস্টে আছেন?

**শ্রী জ্যোতি বসু ঃ** এটা এখনই বলা যবে না, আপনি নোটিশ দিলে বলতে পারব।

## Starred Questions
## (to which written Answers were laid on the Table)

### গর্ভবতী মায়েদের জন্য সরকারি অনুদান

*৩১০। (অনুমোদিতপ্রশ্ন নং *১৩৬।) **শ্রী তারক বন্দ্যোপাধ্যায় ঃ** পঞ্চায়েত ও গ্রামীণ উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) অর্থনৈতিকভাবে দুর্বল শ্রেণীর গর্ভবতী মায়েরা কোনও সরকারি অনুদান পেয়ে থাকেন কি না; এবং

(খ) থাকলে, কিভাবে এবং কত পরিমাণ অর্থ পেয়ে থাকেন?

**পঞ্চায়েত ও গ্রামীণ উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) জাতীয় মাতৃত্বজনিত সহায়তা প্রকল্পের শর্তানুযায়ী দারিদ্র্য সীমার নিচে অবস্থানকারী পরিবারের অন্যূন ১৯ বৎসর বয়সী সন্তান সম্ভবা মা তাঁর প্রথম দুটি জীবিত সন্তানের জন্মদান পর্যন্ত প্রত্যেকটি গর্ভাবস্থার ক্ষেত্রে সন্তান প্রসবের ১২-৮ সপ্তাহ আগে এককালীন ৩০০্ (তিনশত) টাকা হারে আর্থিক সাহায্য পাবেন।

### রাজ্যের পুরসভায় অনিয়মিত কর্মচারিদের নিয়মিতকরণ

*৩১৪। (অনুমোদিত প্রশ্ন নং *৩৭৪।) **শ্রী অজয় দে ঃ** পৌর-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্তমানে পশ্চিমবঙ্গে মোট ক'টি পুরসভা আছে;

(খ) তার মধ্যে কোন পুরসভায় দৈনিক মজুরির ভিত্তিতে কর্মচারী নিযুক্ত হয়েছে কি না; এবং

(গ) হয়ে থাকলে, উক্ত কর্মচারিদের নিয়মিতকরণের বিষয়ে রাজ্য সরকার কোনও ব্যবস্থা গ্রহণ করছেন কি?

**পৌর বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১২২টি।

(খ) হ্যাঁ।

(গ) হ্যাঁ।

**একলাখী-বালুরঘাট রেল প্রকল্পের জন্য জমি অধিগ্রহণ**

***৩১৭।** (অনুমোদিত প্রশ্ন নং *১২২৫।) **শ্রী খারা সরেন ঃ** ভূমি ও ভূমি-সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মালদহ একলাখী-বালুরঘাট রেল লাইনের কাজের জন্য কি পরিমাণ জমি অধিগ্রহণ করার কথা;

(খ) এ-পর্যন্ত কত জমি অধিগৃহীত হয়েছে: এবং

(গ) জমি অধিগ্রহণে বিলম্ব হওয়ার কারণ কি?

**ভূমি ও ভূমি সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) মোট ৪০৭.৯৪১৮ একর জমি।

(খ) এ পর্যন্ত ২৪১.৬২৮৩ একর জমি অধিগৃহীত হয়েছে।

(গ) ভারত বাংলাদেশ সীমান্ত পথ তৈরির ব্যাপারটি যুদ্ধকালীন জরুরি অবস্থার তুল্য বিবেচনা করে কাজ করার জন্য ও ১৯৪৮ সালের ২ নং আইনের ১৯৯৬ সালে সংশোধনের জন্য অনেক কেস নতুন করে করতে হওয়াতে এই প্রকল্পের কাজ দেরি হচ্ছে। তাছাড়া রেলওয়ে দপ্তর জমি অধিগ্রহণ করার জন্য টাকা ঠিকমতো না দেওয়াতেও প্রকল্পের কাজ দেরি হচ্ছে।

**পৌরকর মকুব**

***৩১৮।** (অনুমোদিত প্রশ্ন নং *৬৫৭।) **শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** পৌর-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কলকাতা মিউনিসিপ্যাল কর্পোরেশন গত ১৯৯৫-৯৬ সালের আর্থিক বছরে কতগুলি ক্ষেত্রে পৌরকর মকুব বা ছাড় দিয়েছেন; এবং

(খ) এই ছাড়ের মোট আর্থিক পরিমাণ কত?

**পৌর বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) গত ৯৫-৯৬ সালে কলকাতা কর্পোরেশন মোট ৩৩টি ক্ষেত্রে পৌর কর ছাড়ের ব্যবস্থা করেছে।

(খ) এই ছাড়ের মোট আর্থিক পরিমাণ প্রায় ৪,৭৯,১৪৭ টাকা।

**সরকারের হাতে ন্যস্ত জমি**

***৩২০।** (অনুমোদিত প্রশ্ন নং *৪৫০।) **শ্রী সৌগত রায় এবং শ্রী আকবর আলি খন্দেকার ঃ** ভূমি ও ভূমি-সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

ভূমি সংস্কার আইনের সাম্প্রতিকতম সংশোধনের পর কত জমি সরকারের হাতে ন্যস্ত হয়েছে?

**ভূমি ও ভূমি সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** সংশ্লিষ্ট বিষয়ে ভূমি সংস্কার আইনের সাম্প্রতিকতম (তৃতীয় সংশোধনী) সংশোধন করা হয় ১৯৮৬ সালে, যার রাষ্ট্রপতির অনুমোদন পাওয়া যায় ১৯৮৯ সালে। তারপর থেকে ১৯৯৫ সালের নভেম্বর মাস পর্যন্ত ভূমি সংস্কার আইনে কৃষি, অ-কৃষি ও অন্যান্য জমি মিলিয়ে সরকারের ন্যস্ত মোট জমির পরিমাণ ৮০,৩৪০.৫৪ একর।

**সীমান্তবর্তী পৌরসভাগুলিকে বিশেষ সহায়তা**

***৩২১।** (অনুমোদিত প্রশ্ন নং *১৪৪৭।) **শ্রী নীরোদ রায়চৌধুরি ঃ** পৌর-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) উত্তর ২৪ পরগনার সীমান্তবর্তী এলাকায় কিছু পৌরসভাকে বিশেষ সাহায্য করার বিষয়ে সরকার কোনও সিদ্ধান্ত গ্রহণ করেছেন কি না; এবং

(খ) করে থাকলে, পৌরসভাগুলির নাম কি?

**পৌর বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৩৩ (তেত্রিশ)টি সীমান্তবর্তী পৌরসভার উন্নয়ন পরিকল্পনার খসড়া প্রস্তাব কেন্দ্রীয় সরকারের বিবেচনার জন্য পাঠানো হয়েছে, তার মধ্যে উত্তর ২৪ পরগনা জেলা ৬ (ছয়)টি পৌরসভার অন্তর্ভূক্ত।

(খ) পৌরসভাগুলি হল ঃ (১) টাকি, (২) বনগাঁ, (৩) বাদুড়িয়া, (৪) গোবরডাঙা, (৫) বসিরহাট এবং (৬) হাবড়া।

## পানীয় জল সরবরাহে সরকারের ঋণ গ্রহণ

***৩২২।** (অনুমোদিত প্রশ্ন নং *৭৮০।) **শ্রী কমল মুখার্জি ঃ** জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, শহরাঞ্চলে পানীয় জল সরবরাহের জন্য সরকার ঋণ গ্রহণ করেছেন;

(খ) সত্যি হলে, কোন কোন সংস্থার কাছ থেকে কি পরিমাণ অর্থ ঋণ নেওয়া হয়েছে; এবং

(গ) উক্ত ঋণের জন্য গত আর্থিক বছরে (১৯৯৫-৯৬) রাজ্য সরকারকে কি পরিমাণ অর্থ সুদ দিতে হয়েছে?

**জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) ভারত সরকারের কাছ থেকে ১৪ কোটি ৫৫ লক্ষ টাকা এবং ভারতীয় জীবন বিমা নিগমের কাছ থেকে ৩ কোটি ৮০ লক্ষ টাকা নেওয়া হয়েছে।

(গ) ভারত সরকারকে দিতে হয়েছে ১ কোটি ১৯ লক্ষ ৯৯ হাজার ৮৯৩ টাকা এবং ভারতীয় জীবন বিমা নিগমকে দিতে হয়েছে ৩৯ লক্ষ ৯ হাজার ৯০৮ টাকা ৭৪ পয়সা।

## পৌরসভায় গ্রামপঞ্চায়েতের অংশ সংযুক্তকরণ

***৩২৩।** (অনুমোদিত প্রশ্ন নং *১৫০০।) **শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ** পৌর-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) উত্তরপাড়া বিধানসভার অন্তর্গত নবগ্রাম ও কানাইপুর এই দুটি গ্রামপঞ্চায়েত এলাকাকে কোনও পৌরসভার সঙ্গে সংযুক্তকরণের কোন প্রস্তাব রাজ্য সরকারের বিবেচনাধীন আছে কি না; এবং

(খ) থাকলে, কবে নাগাদ এটি বাস্তবায়িত হবে?

**পৌর বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এইরকম একটি প্রস্তাব সরকারের বিবেচনাধীন রয়েছে।

(খ) বিষয়টি পরীক্ষা করা হচ্ছে। প্রস্তাবিত সংযুক্তিকরণ আদৌ হবে কিনা এবং যদি হয় কবে নাগাদ হবে এখনই বলা যাচ্ছে না।

### রাজ্যে নতুন মহকুমা স্থাপন

***৩২৪।** (অনুমোদিত প্রশ্ন নং *৯৫১।) **শ্রী অম্বিকা ব্যানার্জি এবং শ্রী আব্দুল মান্নান :** স্বরাষ্ট্র (কর্মিবর্গ ও প্রশাসনিক সংস্কার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে নতুন কোন মহকুমা স্থাপনের পরিকল্পনা সরকারের আছে কিনা; এবং

(খ) থাকলে, কোন কোন জেলায় উক্ত মহকুমা স্থাপন করা হবে?

**স্বরাষ্ট্র (কর্মিবর্গ ও প্রশাসনিক সংস্কার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) হ্যাঁ।

(খ) মালদহ জেলায়।

### শহরে বাড়ির উর্ধ্বসীমা নির্ধারণ

***৩২৫।** (অনুমোদিত প্রশ্ন নং *১৫৪৮।) **শ্রী শিবপ্রসাদ মালিক :** পৌর-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

শহরে বাড়ির উর্ধ্বসীমা নির্ধারণ করার বিষয়টি সরকার বিবেচনা করছেন কি না?

**পৌর বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** হ্যাঁ। এ বিষয়ে পশ্চিমবঙ্গ পৌর (নির্মাণ) বিধি, ১৯৯৬এ ৪৮ এবং ৫১ নং ধারায় এবং কলিকাতা পৌর নিগম নির্মাণ আইন, ১৯৯০-এর ৬৪ নং ধারায় ব্যবস্থা নেওয়া হয়েছে, এবং ১৪.৫০ মিটারের অধিক উচ্চতার নির্মাণের ক্ষেত্রে রাজ্য সরকারের পূর্বানুমোদন বাধ্যতামূলক করা হয়েছে।

### Quantity of Land Vested and Distributed

***326.** (Admitted Question No. *1407.) **Shri Sultan Ahmed :** Will the Minister-in-charge of the Land and Land Reforms Department be pleased to state—

(a) total quantity of land vested in the hand of the State Government in the last two years;

(b) Out of which

(i) quantity of land possessed by the Government, and

(ii) position of the rest of the land; and

(c) total quantity of land distributed among the farmers?

**M.I.C. of the Land & Land Reforms Department :**

(a) During the year 1995-96 and 1996-97 (till November) total 32,722 acres of land vested in the State.

(b) (i) Possession is taken over as soon as the land is vested in all cases since 1990.

(ii) Question does not arise.

(c) Total quantum of land distributed amongst the farmers is 10,05,000 acres.

**ক্যানিং মহকুমার পূর্ণাঙ্গ রূপ**

***৩২৭,** (অনুমোদিত প্রশ্ন নং *১৮১৩।) **শ্রী সুভাষ নস্কর ঃ** স্বরাষ্ট্র (কর্মিবর্গ ও প্রশাসনিক সংস্কার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ক্যানিং মহকুমার পূর্ণাঙ্গ রূপ দিতে কোন কোন পদক্ষেপ গ্রহণ করা হয়েছে?

**স্বরাষ্ট্র (কর্মিবর্গ ও প্রশাসনিক সংস্কার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ক্যানিং মহকুমার ব্যাপারে নিম্নলিখিত পদক্ষেপ গ্রহণ করা হয়েছে ঃ

(১) ১লা জানুয়ারি, ১৯৯৬ হতে ক্যানিং মহকুমার স্থাপনের সরকারি প্রজ্ঞাপন জারি করা হয়েছে;

(২) একজন মহকুমা শাসক নিয়োগ করা হয়েছে এবং দক্ষিণ চব্বিশ পরগনার জেলাশাসককে মহকুমার প্রশাসনিক কাজ চালু করার ব্যাপারে প্রয়োজনীয় ব্যবস্থাদি গ্রহণের নির্দেশ দেওয়া হয়েছে; এবং

(৩) সরকারের সংশ্লিষ্ট দপ্তরগুলিকে ঐ মহকুমাস্তরে তাঁদের কার্যালয় স্থাপন ও চালু করার জন্য ব্যবস্থা গ্রহণেরও অনুরোধ জানানো হয়েছে।

**দক্ষিণ ২৪ পরগনা জেলা পরিষদে আয়-ব্যয়ের হিসাব নিরীক্ষণ**

***৩২৮।** (অনুমোদিত প্রশ্ন নং *১৬০৬।) **শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** পঞ্চায়েত ও গ্রামোন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) দক্ষিণ ২৪ পরগনা জেলা পরিষদের আয়-ব্যয়ের হিসাব কোন সাল পর্যন্ত নিরীক্ষিত হয়েছে; এবং

(খ) উক্ত রিপোর্টের ভিত্তিতে কোনও পদক্ষেপ গ্রহণ করা হয়েছে কিনা?

**পঞ্চায়েত ও গ্রাম উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) দক্ষিণ ২৪ পরগনা জেলা পরিষদের আয় ব্যয়ের হিসাব ১৯৮৭-৮৮ সাল পর্যন্ত নিরীক্ষিত হয়েছে।

(খ) উক্ত নিরীক্ষার (অডিট) রিপোর্টের বিভিন্ন মন্তব্যের পরিপ্রেক্ষিতে প্রয়োজনীয় ব্যবস্থা ইতিমধ্যেই নেওয়া হয়েছে।

## Vacant Flats of Housing Board

***329.** (Admitted Question No. *573.) **Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Housing Department be pleased to state—

(a) whether it is a fact that 1460 Housing Board flats valued at Rs. 10 crores are laying vacant; and

(b) if so,

(i) reasons thereof,

(ii) the details of location of the flats, and

(iii) steps taken by the Government to fill up the same?

**Minister-in-charge of the Housing Deptt. :**

(a) No.

(b) Does not arise.

## গ্রামপঞ্চায়েতে একজিকিউটিভ অফিসার নিয়োগ

*৩৩০। (অনুমোদিত প্রশ্ন নং *২৮।) **শ্রী আব আয়েশ মণ্ডল :** পঞ্চায়েত ও গ্রামোন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যের প্রতিটি গ্রামপঞ্চায়েতে একজন করে একজিকিউটিভ অফিসার নিয়োগ করা হবে; এবং

(খ) সত্যি হলে,

(১) কবে থেকে উক্ত নিয়োগের কাজ শুরু হবে বলে আশা করা যায়, এবং

(২) এজন্য পদ-প্রার্থীদের ন্যূনতম শিক্ষাগত যোগ্যতা কি হবে?

**পঞ্চায়েত ও গ্রামোন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) হ্যাঁ। রাজ্য সরকার সিদ্ধান্ত নিয়েছে যে প্রতিটি গ্রাম পঞ্চায়েতে একজন করে একজিকিউটিভ অ্যাসিস্ট্যান্ট নিয়োগ করা হবে।

(খ) বিষয়গুলি বর্তমানে রাজ্য সরকারের বিবেচনাধীন।

**ভিজিলেন্স কমিশন**

*৩৩১। (অনুমোদিত প্রশ্ন নং *৯৫২।) **শ্রী অম্বিকা ব্যানার্জি ও আব্দুল মান্নান :** স্বরাষ্ট্র (কর্মিবর্গ ও প্রশাসনিক সংস্কার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বিগত ১৯৯৪-৯৫ ও ১৯৯৫-৯৬ আর্থিক বছরে ভিজিলেন্স কমিশনে কতগুলি অভিযোগ পাঠানো হয়েছে; এবং

(খ) ঐ অভিযোগগুলির কতগুলি সম্পর্কে ভিজিলেন্স কমিশন তদন্ত সম্পূর্ণ করে সরকারের কাছে প্রতিবেদন পেশ করেছে?

**স্বরাষ্ট্র (কর্মিবর্গ ও প্রশাসনিক সংস্কার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) বিগত তিনটি যথা ১৯৯৪, ১৯৯৫ এবং ১৯৯৬ ক্যালেন্ডার বৎসর অনুযায়ী ভিজিলেন্স কমিশনে বিভিন্ন বিভাগ থেকে গৃহীত অভিযোগের সংখ্যা নিম্নরূপঃ

১৯৯৪ ৯২টি।

১৯৯৫ ৩৩টি।

১৯৯৬ ৩০টি।

(খ) ঐ অভিযোগগুলির মধ্যে ভিজিলেন্স কমিশন তদন্ত সম্পূর্ণ করে যেসব ক্ষেত্রে সরকারের কাছে প্রতিবেদন পেশ করেছে তাদের পরিসংখ্যান নিম্নরূপ :

১৯৯৪ ২৪

১৯৯৫ ১১

১৯৯৬ ৮

**দার্জিলিং গোর্খা পার্বত্য পরিষদে স্বায়ত্ব-শাসনের ক্ষমতা বৃদ্ধি**

*৩৩২। (অনুমোদিত প্রশ্ন নং *৫৯২।) **শ্রী তপন হোড় :** পার্বত্য-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, 'দার্জিলিং গোর্খা পার্বত্য-পরিষদকে' স্বায়ত্ব শাসনে আরও ক্ষমতা দেবার জন্য রাজ্য সরকার চিন্তা-ভাবনা করছেন;

(খ) সত্যি হলে, আরও কি কি ক্ষমতা দেবার কথা চিন্তা করা হচ্ছে; এবং

(গ) উক্ত পরিষদকে বর্তমান আর্থিক বছরে ৩১শে ডিসেম্বর, ১৯৯৬ পর্যন্ত কত টাকা দেওয়া হয়েছে?

**পার্বত্য বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) হ্যাঁ।

(খ) গোর্খা হিল কাউন্সিল সেই বিষয়ে এখনও কোন আলোচনা করেনি।

(গ) ৪০ কোটি ১৯ লক্ষ ৫৫ হাজার টাকা।

## CALLING ATTENTION

**মিঃ স্পিকার :** আমি আজকে ৯টি কলিং অ্যাটেনশনের নোটিস পেয়েছি। এর মধ্যে ১নং টি আউট অফ অর্ডার। সদস্যদের জানতে চাই যে. এই ব্যাপারে আমি আগেও বলেছি এখনও বলছি যে, পার্সোনাল কেস নিয়ে প্রোমোট করা যায় না. এটা খুবই ব্যাড প্র্যাকটিস, এইভাবে ব্যক্তিগত ব্যাপারে কোন মেম্বারকে প্রোমোট করা যায় না। ৩ নং হচ্ছে সুকুমার দাসের কলিং অ্যাটেনশনটা আমি অ্যাডমিট করছি না কারণ এটা আগেই বলা হয়ে গেছে, মন্ত্রী রিপ্লাই দেবেন, সেই কারণে এটা আর আমি পড়ছি না।

| | **Subject** | | **Name** |
|---|---|---|---|
| i) | Alleged non-payment of wages to one Smt. Ashoka Maitra, a partime worker of the Karimpur Panchayat Samiti. | : | Shri Shashanka Sehkhar Biswas |
| ii) | Reported movement by Junior Doctors at Calcutta Medical College and Hospital. | : | Shri Sailaja Kumar Das |
| iii) | Large number of dead bodies in the morgue of Diamond Harbour Sub divisional Hospital causing environmental Pollution. | : | Shri Sk. Daulat Ali |
| iv) | Non-availability of buses in Chata–Howrah. Achhipur-Howrah and Chata–Esplanade routes. | : | Shri Ashok Kumar Deb |
| v) | Deplorable condition of the Government Hospitals in the state. | : | Shri Gopal Krishna Dey |
| vi) | Implementation of the order of Calcutta | : | Shri Saugata Roy |

High Court regarding Sound Pollution.

| | | | |
|---|---|---|---|
| vii) | Proposal for widening of the Kulpi Road at Baruipur, South 24 Parganas. | : | Shri Sobhan Deb Chattopadhyay |
| vii) | Alleged murder of the officer-in-charge of Bhadreswar Police Station on 19-2-97 | : | Shri Kamal Mukherjee<br>Shri Abdul Mannan and<br>Shri Rabin Mukherjee |

I have selected the notice of Sk. Daulat Ali on the subject of large number of dead bodies in the morgue of Diamond Hourbour Sub-divisional Hospital causing environmental pollution.

The Minister-in-charge may please make a statement to-day, if possible or give a date.

**Shri Prabodh Chandra Sinha :** Sir, the statement will be made on the 4th April.

**Mr. Speaker :** Mr. Sinha, I have not taken up no. 9 Calling Attention notice as regards the murder of the officer-in-charge of the Bhadreshwar Thana as it is placed long after the incident. But I would tell you to contact Home Minister. He should make a statement with regard to the present state of affairs–widow's pension, compensation, etc., within a day or two, if possible.

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** Now, I call upon the Minister-in-charge of the Public Health Engineering Department to make a statement on the subject of non-approval of Water Supply Scheme preferred by Suri Municipality, Birbhum. (Attention called by Shri Suniti Chattaraj on the 19th March, 1997).

**শ্রী গৌতম দেব :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৯৯১ সালের আদমসুমারী অনুযায়ী সিউড়ি পুরসভার লোক সংখ্যা ৫৪,২৯৮। পূর্বে এই পুরসভায় ময়ুরাক্ষী নদীগর্ভে কূপ থেকে জল সরবরাহ করা হত। ১৯৭৮ সালের বন্যায় কূপটি ক্ষতিগ্রস্ত হয় এবং মোট জল সরবরাহের পরিমাণ কমে যায়। জলের চাহিদা মেটানোর জন্য ১৯৭৮-৭৯ সালে ৫টি ভূগর্ভস্থ নলকূপ বসানো হয়।

কালক্রমে ১ এবং ২ নং নলকূপ থেকে জল সরবরাহের পরিমাণ কমে যেতে থাকে। এর ফলে চাহিদার তুলনায় জল সরবরাহ কম হয়। এখন মাথা পিছু ৫৭ লিটার করে জল সরবরাহ করা সম্ভব হচ্ছে।

এমতাবস্থায় সিউড়ি পুরসভার অনুরোধক্রমে জনস্বাস্থ্য কারিগরি দপ্তর ১৯৯৪ সালের শেষ দিকে অন্তর্বর্তী ব্যবস্থা হিসেবে ৬৫ লক্ষ টাকা অনুমিত ব্যয়ে একটি প্রকল্প রচনা করে। এই প্রকল্প অনুযায়ী নদীগর্ভে ৪টি নলকূপ এবং ভূতলে আরও ৩টি নলকূপ বসানোর প্রস্তাব করা হয়। কিন্তু প্রকল্পটি পর্যালোচনা করে দেখা যায় যে এই অন্তর্বর্তী ব্যবস্থায় সিউড়ি পুরসভার সামগ্রিক জলকষ্ট দূরীভূত হওয়ার সম্ভাবনা কম। এজন্য জনস্বাস্থ্য কারিগরি দপ্তরের বাস্তুকারদের একটি পূর্ণাঙ্গ প্রকল্প রচনা করতে নির্দেশ দেওয়া হয়। প্রকল্প রচনার কাজ চলছে।

ইতিমধ্যে সাময়িক ব্যবস্থা হিসেবে নদীগর্ভে ২টি নলকূপ ও ভূতলে ২টি নলকূপ প্রয়োজনীয় পাম্প ব্যবস্থাসহ বসানোর বন্দোবস্ত করা হয়। ইতিমধ্যেই ওই ৪টি নলকূপই প্রোথিত করা হয়েছে এবং পাম্প বসানোর পর ৩টি নলকূপ থেকে জল সরবরাহ চলছে। আর একটি নলকূপে শীঘ্রই পাম্প বসানোর কাজ সম্পূর্ণ হবে।

এই ব্যবস্থা অনুযায়ী প্রতিদিন ৮ ঘন্টা পাম্প চালিয়ে শহরে .৬৮ এমজিডি জল সরবরাহ করা যাবে। প্রতিদিন ১০ ঘন্টা পাম্প চালিয়ে শহরে .৮৪ এমজিডি জল সরবরাহ করা সম্ভব। দরকার হলে আরও বেশি ঘন্টা চালানোও সম্ভব।

এ বৎসর সিউড়ি পুরসভা জল সরবরাহের জন্য ২০ লক্ষ টাকা অতিরিক্ত কেন্দ্রীয় সাহায্য পাওয়া গেছে। ঐ অর্থ পুরসভার অনুকূলে ইতিমধ্যেই মঞ্জুর করা হয়েছে। প্রাপ্ত অর্থ জল সরবরাহের উদ্দেশ্যে ব্যবহৃত হলে শহরে আরও অধিক পরিমাণে জল সরবরাহ করা সম্ভব হবে।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মিঃ স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রীকে জিজ্ঞাসা করতে চাই, চেয়ারম্যান মিউনিসিপ্যালিটি মেমো নাম্বার ৯২৮ ডেটেড ১৯-১২-৯৫, মাননীয় মন্ত্রী গৌতম দেবকে একটি চিঠি দেয় এবং সেক্রেটারি ডিপার্টমেন্ট অফ পি.এইচ.ই.কে মেমো নাম্বার ১৮৯৩৩, ডেটেড ১১-১১-৯৪ তারিখে চীফ ইঞ্জিনিয়ার ইস্টার্ন জোন সেক্রেটারিকে একটি চিঠি দেয় ফর ইম্প্রুভমেন্ট অফ ওয়াটার সাপ্লাই প্রোজেক্ট, ৬৫ লক্ষ টাকা, এই দুটো চিঠি পাওয়ার পরে কোনও অ্যাকশন নিয়েছেন কি?

**শ্রী গৌতম দেব ঃ** আমি যেটা বললাম, ওখানে বাস্তুকাররা যে প্রকল্প রচনা করেছিলেন, মিউনিসিপ্যালিটির অনুরোধক্রমে ৬৫ লক্ষ টাকা, সেটা ঐ চিঠি পাওয়ার পরে, মিউনিসিপ্যালিটির অনুরোধে ওরা করেছিলেন—কিন্তু পরবর্তীকালে আমরা দেখলাম সিউড়ির যে অবস্থা তাতে এখন যদি আরও একটা বড় স্কিম না করা হয় তাহলে পার্মানেন্ট নেচারে সলিউশন হবে না। সেইভাবে আমরা পরিকল্পনা করতে পেরেছি, এর পরে ফান্ডিং ঠিক হবে।

## LAYING OF REPORT

**Annual Reports and Accounts for the year 1995-96 in corporating the Audit Report and Comments of the comptroller and Auditor General of India.**

**Shri Ashok Bhattacharya :** Sir, I beg to lay the Annual Report and Accounts for the year 1995-96 incorporating the Audit Report and Comments of the Comptroller and Auditor General of India on the working and affairs of the West Bengal Industrial Development Corporation Limited.

## ZERO HOUR

**Mr. Speaker :** I have 21 mentions before me. I am going to take only 10.

**শ্রী তপন হোড় ঃ** (নট প্রেজেন্ট)।

**শ্রী নির্মল দাস ঃ** মিঃ স্পিকার স্যার, এখানে ডঃ অসীম দাশগুপ্ত মহাশয় বসে আছেন, আমি ওনাকে ৯৩ সালের পর থেকে আলিপুরদুয়ারে যত স্কুল ধ্বংস হয়েছে তারা মেরামতির জন্য টাকা পায়নি। যেমন নিউ টাউন গার্লস হাইস্কুল, আলিপুরদুয়ার গার্লস হাইস্কুল, ম্যাক উইলিয়াম হাইস্কুল, বালিকাশিক্ষা মন্দির, অরবিন্দনগর গার্লস হাইস্কুল, অরবিন্দনগর জুনিয়র হাইস্কুল, সোনাপুর বি. কে. হাইস্কুল, ম্যাক উইলিয়ম জুনিয়র বেসিক স্কুল, তপসীখানা হাইস্কুল এবং বিবেকানন্দ কলেজ। আলিপুর দুয়ার কলেজ সামান্য কিছু পয়সা পেয়েছে। আজ পর্যন্ত এই সমস্ত স্কুল তারা কোনও টাকা পায়নি। আমি আপনাকে অনুরোধ করব, আপনি এখানে আছেন, আমাদের এই আর্থিক বছর শেষ হওয়ার মুখে, অবিলম্বে যাতে এবারে কিছু অর্থ বরাদ্দ করেন তার জন্য অনুরোধ করছি। আমরা লক্ষ্য করছি প্রত্যেক বছরে বৎসর শেষ হওয়ার মুখে যে টাকা বরাদ্দ করা হয় সেই টাকা প্রত্যন্ত জেলাগুলিতে পৌঁছায় না। প্রত্যন্ত জেলাগুলি যাতে এই টাকা পায় তার জন্য অনুরোধ করছি।

[12-10 - 12-20 p.m.]

**শ্রী শেখ দৌলত আলি ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে সেচবিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। এক অদ্ভুত ঘটনা ডায়মণ্ডহারবারে ঘটেছে। ডায়মণ্ডহারবার পৌরসভার গোপন অশুভ আঁতাতে সরকারের সেচবিভাগের জমি ব্যক্তিগত মালিকানায় চলে গেছে। এবং এই ষড়যন্ত্রকারী হচ্ছে ডায়মণ্ডহারবার পৌরসভা। এই মহকুমা শহরে বর্তমানে আমাদের বিদ্যুৎ বিভাগের একটা সাব-স্টেশন তৈরি হচ্ছে। তার পাশে খুব মূল্যবান এক একর জমির যেখানে বর্তমানে জোয়ারভাঁটা খেলছে সেই জমি ব্যক্তিগত একজনকে মিউটেশন করে দিয়ে

দিল। সেই ভদ্রলোক সেখানে বনেদ করতে যায়। ইরিগেশন ডিপার্টমেন্টের বোল্ডার সমেত বনেদ গাঁথতে গিয়ে.....। (মাইক অফ)

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, অশোক মিত্র জেলা ভাগের ক্ষেত্রে মেদিনীপুর এবং বর্ধমানের কথা বলেছেন। মুর্শিদাবাদ দৈর্ঘ্যে এবং প্রস্থে ২০০ কিলোমিটার, জনসংখ্যা ৫০ লাখেরও বেশি। প্রকৃতপক্ষে সাধারণ প্রশাসন এবং পুলিশ প্রশাসন চূড়ান্তভাবে ব্যর্থ হচ্ছে। সীমান্তবর্তী এলাকা, তাছাড়া জেলাতে আরও নানা ধরনের সংঘাতের সৃষ্টি হচ্ছে। এই জেলার আইন-শৃঙ্খলা পরিস্থিতি বারে বারে বিপর্যস্ত হচ্ছে। সাধারণ প্রশাসন এবং পুলিশ প্রশাসন ফেল করছে। আইন-শৃঙ্খলা পরিস্থিতি বজায় রাখতে এবং প্রশাসনিক সুবিধার জন্য মুর্শিদাবাদ জেলাকে ভাগ করা অনিবার্য হয়ে পড়েছে। আমি এই ব্যাপারে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী আব্দুস সালাম মুন্সী ঃ** (অনুপস্থিত)।

**ডাঃ মাখনলাল বাঙাল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পূর্ত দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। অষ্টম পঞ্চবার্ষিকী পরিকল্পনাকালে জেলা থেকে রাজ্য পরিকল্পনায় অন্তর্ভুক্ত করার জন্য প্রস্তাব রাখা হয়েছিল। পূর্ত দপ্তরের পরিকল্পনায় সবং মোহাড় পীচ রাস্তাটি কেলেঘাই নদীর পশ্চিমপাড়ে শেষ হয়েছে। ভগবানপুর পশ্চিমপাড়ের রাস্তাটি শেষ হয়েছে কেলেঘাই নদীর পূর্ব পাড়ে। এই সেতুটি হলে খড়গপুর মহকুমার অধিকাংশ ব্লকগুলোর সঙ্গে কাঁথি মহকুমা ও হলদিয়া বন্দর নগরীর সঙ্গে সরাসরি যুক্ত হবে। তাছাড়া ভগবানপুর, নন্দীগ্রাম প্রভৃতি ব্লকগুলোর সঙ্গে মেদিনীপুর জেলা শহরের সঙ্গে যোগাযোগের সুবিধা হবে।

**শ্রী গৌতম চক্রবর্তী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি নিশ্চয়ই লক্ষ্য করেছেন আজকের খবরের কাগজে যে ৩ লক্ষ ৫০ হাজার ৪০ জন উচ্চমাধ্যমিক পরীক্ষার্থী পরীক্ষা দিচ্ছেন। আবার আমরা দেখলাম যে বেশ কিছু পরীক্ষার হলে পরীক্ষার্থীরা কোয়েশ্চেন পেপার পায়নি। কোয়েশ্চেন পেপার শর্ট বলে কিছু কিছু কেন্দ্রে কোয়েশ্চেন পেপার জেরক্স করে, কোয়েশ্চেন পেপার সার্ভ করা হয়েছে। কোথাও কোথাও অ্যাডমিট কার্ড ভুল লেখা হয়েছে। অবস্থাটা একটা অনিয়মের মধ্যে চলে যাচ্ছে। পশ্চিম বাংলার শিক্ষা ব্যবস্থাটা একটা অনিয়মের মধ্যে চলে যাচ্ছে। মধ্য শিক্ষা পর্ষদের প্রতি মানুষের যে আস্থা, তারা সেই আস্থা হারিয়ে ফেলছে। অবিলম্বে সি. বি. আই. তদন্ত করা হোক। মাধ্যমিক এবং উচ্চমাধ্যমিক পরীক্ষা যারা পরিচালনা করেন তাদের বিরুদ্ধে একটা তদন্ত করা হোক।

**শ্রী নীরোদ রায়চৌধুরি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি বিভিন্ন দপ্তরের মন্ত্রীদের দৃষ্টি আকর্ষণ করছি। গত শনিবার ব্যাপক ঝড়ে, বর্ষায় এবং শিলাবৃষ্টিতে হাবড়া থানার বিভিন্ন অংশ বাজ পড়ে পুড়ে গেছে। বহু প্রাইমারি স্কুল উড়ে গেছে। বহু

ধানক্ষেত নষ্ট হয়েছে এবং ধানক্ষেতে ধান এখন ফুলে বেরোচ্ছে। গম ক্ষেত নষ্ট হয়েছে। কাঁচলা হাইস্কুল উড়ে গেছে এবং সেখানে একমাত্র অফিস ছাড়া তার আর কোনও অংশই নেই। ওই স্কুল বন্ধ হয়ে গেছে এবং পরীক্ষা চলছিল, সেই পরীক্ষাও বন্ধ হয়ে গেছে। এই ব্যাপারে আমি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী নির্মল ঘোষ :** স্যার, আমার আগে গৌতম চক্রবর্তী বলেছেন এবং আমিও বলছি যে গতকাল হাউসে কথা হচ্ছিল, মাননীয় শিক্ষামন্ত্রী, উচ্চ শিক্ষামন্ত্রী যদি এখানে না বসে পর্যদে গিয়ে বসেন, তাহলে ছাত্রছাত্রীদের সুবিধা হবে। কারণ গতকাল বহু ছাত্রছাত্রীদের অসুবিধা হয়েছে। তারা সময় মত কোশ্চেন পেপার পায়নি। সেই নিয়ে তাদের খুব হয়রানি হতে হয়েছে। আজকে পর্যদের এই অবস্থা। উনি এখনও পদত্যাগ করলেন না। ওঁনার পদত্যাগ করার ইচ্ছা আছে কিনা সেটা আমরা বুঝতেই পেরেছি। উনি আবার উচ্চ মাধ্যমিক পরীক্ষাও লণ্ডভণ্ড করার চেষ্টা করছেন এবং তার থেকে রক্ষা করার জন্য এবং ছাত্রছাত্রীরা যাতে হয়রানি না হয়, সেই ব্যাপারে আপনার মাধ্যমে দৃষ্টি আকর্ষণ করতে চাই।

**Shrimati Santa Chettri :** Hon'ble Speaker. Sir. I would like to draw the special attention to our Hon'ble Chief Minister and Hon'ble Home Minister. Sir, the State Government has to take immediate decision on School Service Commission in hill areas under the DGHC. Since education is one of the transfered subject as per DGHC Act, there is a strong demand from the separate School Service Commission under the DGHC. The State Government shall be held responsible for any undesirable incident in the hill areas, if the State Government fails to take any decision immediately on this matter. I would request to take immediate decision on School Service Commission for the hill areas under the DGHC.

**শ্রীমতী সাবিত্রী মিত্র :** মাননীয় স্পিকার স্যার, আপনার মাধ্যমে পৌরমন্ত্রী এবং মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনারা সবাই অবগত আছেন যে, সারা পশ্চিমবাংলার পৌর কর্মচারিরা তাদের বিভিন্ন ১২ দফা দাবিদাওয়া নিয়ে এম. এল. এ.দের দৃষ্টি আকর্ষণের জন্য বিধানসভা অভিযানের ডাক দিয়েছেন এবং তারা রানি রাসমনি রোডের উপর পুলিশের ব্যারিকেডে আটকে পড়েছেন। মাননীয় মুখ্যমন্ত্রী এখানে উপস্থিত আছেন। তাদের বিভিন্ন দবিদাওয়াগুলির মধ্যে হচ্ছে—সরকারিভাবে পৌরসভার যে প্রতিষ্ঠানগুলি আছে, সেই প্রতিষ্ঠানগুলিকে সরকারি বেতনক্রমে বেতন দিতে হবে এবং ১৮০ দিনের বেশি যারা চাকরি করেছে, তাদের ছাঁটাই করা চলবে না। এই রকম বিভিন্ন দাবিদাওয়ার দাবি তারা করেছেন। আজকে পৌর কর্মিরা ওখানে রৌদ্রে দাঁড়িয়ে আছেন। তাই আমি এদের প্রতি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় :** স্যার, আমি আপনার মাধ্যমে পৌরমন্ত্রী এবং সাথে সাথে ইঞ্জিনিয়ারিং ডিপার্টমেন্টের মন্ত্রী গৌতমবাবু রয়েছেন, তাঁদের দৃষ্টি আকর্ষণ করছি। বারুইপুরে জল সরবরাহের ব্যাপারে আমি অনেকবার পৌরমন্ত্রীর কাছে গিয়েছি এবং বিগত নির্বাচনের আগে পৌরমন্ত্রী বলেছিলেন যে, বারুইপুর পৌরসভার জন্য ১ কোটি ৭৫ লক্ষ টাকা স্যাংশন হয়েছিল। বারুইপুরের বিস্তীর্ণ অঞ্চলে আর্সেনিক আছে, এটা সবাই জানেন। সেই টাকা অতি সত্ত্বর যাতে রিলিজ করে দেওয়া হয়, তারজন্য আবেদন করছি।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় :** স্যার, আজকে অল পার্টি মিটিং হচ্ছে মুখ্যমন্ত্রীর ঘরে। ধর্মস্থানে মাইক ব্যবহার করা যাবে কিনা, সেখানে এই ব্যাপারেই আলোচনা হচ্ছে। এটা খুবই স্পর্শকাতর বিষয়। আমি এখানে আমার কিছু মতামত ব্যক্ত করতে চাইছি।

[12-20 – 12-30 p.m.]

আগের দিনে মসজিদে আজান দেওয়ার ব্যবস্থা ছিল। ইমামরা মসজিদের উপর দাঁড়িয়ে আজান দিতেন এবং মানুষ সেটা শুনতে পেতেন। তখন মসজিদের উপর দাঁড়িয়ে আজান দিলে সকলের কানে এসে পৌছাত। কিন্তু এখন পরিস্থিতি বদলেছে। শব্দদূষণ হচ্ছে। চতুর্দিক থেকে নানা আওয়াজ, চিৎকার কানে আসে। সেজন্য এখন আজান দেওয়ার সময় মাইকের ব্যবহার হয়। যাতে মাইকে আজান শুনে মসজিদে নামাজ পড়তে আসতে পারেন। পাশাপাশি হিন্দুদের ধর্মীয় উৎসব দুর্গাপূজা, কালীপূজায় সব জায়গায় মাইক ব্যবহার করে না। কিছু কিছু জায়গায় মাইক ব্যবহার করা হয়। কিন্তু সেখানে আমরা রাতারাতি হাইকোর্টের রায়ে সমস্ত কিছু বন্ধ করার চেষ্টা করি তাতে সরকার পক্ষের সাফল্য আসা সম্ভবপর নয়। এরজন্য গণ সচেতনতা বৃদ্ধি করতে হবে। হাইকোট যত মতামত ব্যক্ত করুন, মহামান্য আদালতের রায় আমরা ক্রিটিসাইজ করতে পারি না। কিন্তু এর জন্য গণসচেতনতা বৃদ্ধি করে নিয়ন্ত্রিত শব্দসীমার মধ্যে মাইক ব্যবহারের ব্যবস্থা রাখা হয় তাহলে মানুষের ধর্মীয় স্থানে আঘাত লাগবে না। ধর্মীয় স্থানে আঘাত করলে সেটা প্ররোচনার সৃষ্টি করবে। পশ্চিমবঙ্গের সাম্প্রদায়িক সম্প্রীতি অক্ষুণ্ণ আছে। এখানে মানুষ পাশাপাশি বসবাস করছেন। পশ্চিমবঙ্গের একটা ঘটনা আইনে পরিণত হয়ে সারা ভারতবর্ষের বিপ্তি ঘটাবে। সেজন্য বলব বিধানসভার মধ্য দিয়ে গণসচেতনতা বৃদ্ধি করে শব্দ দূষণ নিয়ন্ত্রণের মধ্যে রেখে এ ব্যাপারে ইপ্সিত লক্ষ্যে পৌছানো যাবে।

## LEGISLATION

### The West Bengal Finance Bill, 1997

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to introduce the West Bengal Finance Bill, 1997.

(Secretary then read the title of the Bill)

**Dr. Asim Kumar Dasgupta :** Sir I beg to move that the West Bengal Finance Bill, 1997, be taken into consideration.

**Shri Rajesh Khaitan :** Mr. Speaker, Sir, I expected that the Hon'ble Finance Minister would consider the several representations which have been made by the general people on his tax proposals. But as usual it is expected a lot from Mr. Finance Minister, he has not amended the tax proposal in the Finance Bill which he has presented to this august house. Sir, the tax proposals contains in the Finance Bill presented just now by the Finance Minister is impractical, unreasonable and unwaranted. I do not want to call him as impractical as the Hon'ble Chief Minister called him because we do not believe in calling name. But the proposals contains in the Budget Speech is totally impractical. I would demonstrate before this House that it is impractical, unreasonable and unwaranted. Sir, let me point out para 4.1 page 28.

Paragraph 4-1—He takes this august House, the members into confidence by saying that hon. members, keeping in view the basic objective of enhancing production and employment generation. I have prepared the taxation proposals with emphasis on : (a) encouragement for enhancement of production in industry, agriculture and expansion of trade leading to employment generation; (b) providing relief to consumers; (c) preventing trade diversion; encouragement for enhancement of production Mr. Finance Minister, in the Central budget, relief was given in excise duty on jute goods at the recommendation of the Hon'ble Chief Minister. The jute industry in West Bengal is one of the prime industries. What has done in the tax proposal? You have imposed value added tax on jute. Now, let us see what is happening. You have imposed a rate on jute – multi-point tax. But small amount would be difficult to collect on jute production in West Bengal. You may be aware, if not more practical experience as a lawyer, let me point out in the interest of people of West Bengal, in the interest of your exchequer, what is happening? The most of jute produce in West Bengal is being sent to the neighbouring States and brought to West Bengal evading sales tax in this process. No sales tax is being paid by most of them. They are evading sales tax and you are talking of value added tax. Now, I argue, what is the total production of jute and how sales tax is being collected and what amount should be collected according to the prevailing rate of sales tax ? I don't have the network to collect. I don't have the data. But, if you do so, you yourself will find that sales

tax is being evaded on jute. Just taxing people every year, year after year, what objective you are serving ? I give illustration of the tea industry in West Bengal. Mr. Deputy Speaker Sir, there are three important industries – tea, jute and engineering, in West Bengal. I have just demonstrated the position of Jute industry. What steps have you taken ? The jute industry is sick. It has been mentioned to augment production, to develop production in industrial growth, what steps have you taken ? They used to put sales tax on raw jute. Except 5% of the jute mills–they failed to pay the tax. The State lost money, they have not been able to recover it. The Hon'ble Finance Minister will bear with me, he imposed sales tax on tea in West Bengal so as Assam. I am not concerned that in West Bengal how many tea gardens have been able to pay cess on tea. Only 5% Mr. Deputy Speaker Sir, only 5% of the tea industry have been able to pay cess on tea. The balance 95% of the tea estates, tea gardens are defaulters and no steps have been taken against them. Because if he takes steps to recover the cess, the tea gardens will be closed down and there will be unemployment of crores of workers in West Bengal. What steps the Hon'ble Finance Minister has taken ? We have the reply that he is impractical. He is impractical on account of imposing tax which may not be recovered. Mr. Finance Minister, you have become a Banik in your book. What is the point of presenting such a budget when you cannot collect tax, where the people cannot pay tax.

[12-30 - 12-40 p.m.]

Mr. Deputy Speaker, Sir, it is a matter of great concern that the Khadi and Village Industries, for which all of us are concerned, have yet to receive Rs. 7 crores from the State Government. They collect taxes where it is refundable. They do not refund. Where is the money going ? I say that money is frittered away at the cost of common people, at the cost of the people of West Bengal. This 7 crores have not been given to the Khadi and Cottage industries. Sales tax on silk fabric manufacturers, traders and organisations is not exempted. Twelve per cent sales tax is levied and it has to be paid. This tax should be exempted so that silk fabric production is increased. This silk fabric production is being carried out in Nadia District, in rural Bengal, in houses where self-employment is being generated. You can always consider to exempt the sales tax on the product when, in fact, Khadi and Cottage Industries is being exempted. For whose benefit is would

be ? It would be for the benefit of masses living in rural Bengal. But you do not consider. You do not have time. I hope you will consider in the next budget or when the House reconvenes after a month or so. By then you can present your amendment to this effect.

Now Sir, imposition of 5 per cent surcharge on 10 per cent of sales tax will increase prices of many commodities by even 5 per cent. According to the Finance Minister the increase is only 0.5 per cent which is insignificant. But I can tell you. I was going through the Finance Bill. The provisions which are sought to be incorporated in West Bengal Sales Tax Act, is so cumbersome especially, the method of calculation. How the traders will calculated? Mr. Finance Minister, in your budget speech you have said that you will make the form simplified. You will give in four languages - Urdu, Bengali, Hindi and English. That is not sufficient. But are the traders and the common people to do business ? Or they are expected to go on filing the forms and calculate the sales tax surcharge ? Lock at the way you have made things cumbersome ?

Now this is something which I am not speaking for the sake of opposition. But I think you could have simplified when your intention was to make things simplify. Then why this value Added Tax ? For whose benefit ? I don't really understand. I will give you an example. You have mentioned in your Budget Speech in Para 4.12, Page 32, "The reliefs and concessions proposed are estimated to cost the exchequer approximately Rs. 28 crores." That means, he says, that the relief and concessions which is given in his budget proposal in this finance bill and before us will cost the State Government 28 crores of rupees.

And for whose benefits ? He says about agriculture among other things. Now, let us see what he thinks for agriculture. Sir, Hon'ble Finance Minister I invite your kind attention to the letter dated 19th march, 1997 addressed to you by a Calcutta Agro machinery Dealers' Association. I don't know whether you had time to go through it. It mentioned that-we have appealed through newspapers, Ananda Bazar and Bartaman, for rationalisation of tax structure for rural based agricultural pump, mono-block pumps, submersible pumps, engines, motor operating pumps set, spare parts accessaries. We have made representation to the Commissioner of Commercial Tax. We have already highlighted this to you. Mr. Finance Minister, tax in other states on these

pump sets and spare parts is much less. In Punjab and Delhi, tax on these items are zero. That is why the Punjab state is number one in agriculture, irrigation, rice production and wheat production and in Gujrat, Rajasthan and Kerala it is only 2%. Whereas in West Bengal it is sought to be 8% plus or 12% and something like that. I am bad in calculation but it is much more if I remember it correctly. Representation made by these people works out so after consideration of the additional surcharge of 13% as against 0.2%. This 13% in the financial bill tax proposes of agriculture products for whose benefits ? Is it for the benefit of farmers of our state ? When I address this question to myself I come to the conclusion that it is not the benefit of the farmers of the state and this proposal in the financial bill by imposing such additional surcharge on agriculture equipment and products is unfair, unreasonable, unjust, harsh and impractical. Mr. Finance Minister, you must think to consider this if we put such heavy tax on these products in the interest of the farmers of the West Bengal. Mr. Deputy Speaker, Sir, let us come to the question as to why I present an alternative plan. Because you see, Mr. Finance Minister is so good in presenting an alternative plan every year since becoming the Hon'ble Finance Minister of our state. So coming to the House, I have also adopted presenting an alternative plan. I have given an alternative plan, only one, and I will mention that is always a problem. Why should we tax people of our state, year after year, imposing such taxes which can be avoided, which cannot be paid, which is impractical, which is harsh on farmers, which is harsh on consumers, which can be avoided. Why cann't you simplyfy ? Para 3.32 of Mr. Finance Minister's Budget speech, page number 24, 25 - political sufferers are entitled to get 750 instead of 500 - frittering away funds from the State Government exchequer. Don't you know who are political sufferers? Party cadres are going to be managed to pay at the cost of tax of co-citizens of the State.

[12-40 - 12-50 p.m.]

Sir, the State exchequer, the peoples money, the tax payers money is being filtered away. Is it fair? The Finance Minister will have to answer to the people for this. I say it is unfair.

Now, Sir, I draw your attention to the provisions of the printed Finance Bill published in the Calcutta Gazette—Extra-ordinary, 18th march, 1997. I draw your att[illegible] to sub-clause (6) of Clause 5. I

quote, "Where a person to whom a notice under this section is sent proves to the satisfaction of the prescribed authority that the sum demanded or any part thereof is not due to the proprietor or that the money demanded or any part thereof is not likely to be due to the proprietor or be held for, or on account of, the proprietor, then, nothing contained in this section shall be deemed to require such person to deposit any such sum or part thereof, as the case may be." Mr. Finance Minister have you stipulated the time within which the prescribed authority has to be satisfied? Is it one year, two year, six year, three hour, 24 hour or 48 hours—nothing has been mentioned. Within how may days, within how many months or years, the prescribed authority has to decide — that has not been mentioned. Sir, if the prescribed authority gives a notice to me – then within how much time I am supposed to make representation and within how much time, the prescribed authority has to take the decision — it has not been mentioned. You may say that in the Rules these things will be mentioned. But, Sir, rules are made within the framework of the laws which the House pass. If you mention in the Bill, within the reasonable time, then the rules can mention the stipulated time. So, Sir, the West Bengal Finance Bill does not mention the stipulated time. Therefore, this section if pass will not be held to be legal. It will be struck down by the Hon'ble High Court or by the Supreme Court. Therefore, Sir, let us not pass a legislation, which will not stand, let us not provide you with a weapon which is not workable. Suppose an assessee does not make payment and the money is lying with him. A garnishee notice is given to him for paying the money. Will it not affect the goodwill of the trade, the businessman, the person who is dealing with the dealer. The matter between the CTO and the dealer comes out open to the public, i.e., the customers or he wholesalers or the other traders that person is the defaulter.

Hon'ble Finance Minister, I address myself, will you give an opportunity to the dealers, traders, businessmen—'if you don't pay with so much time, I will initiate garnishee proceedings without further reference to you.' This is called principle of natural justice. If is delightfully saying in this proposal which has been presented to this House. I say that this provision of garnishee proceedings is not taken care of, principle of natural justice has not taken care of the stipulated time being the reasonable time which should have been given to the persons

affected or to the prescribed authority for taking a decision. It is delightfully waived. I am sure that this provision has not met the eye of the learned Advocate General of our State. If he could have that he would not have allowed such a section to have been presented to this House to be considered for approval. Now, I come to the other clause where I have reservation. Sub-clause 5 of Clause 6. At page 8 of the Calcutta Gazette Extraordinary dated 18th March, 1997, in the subclause (3) regarding the expression 'turnover of sales tax in West Bengal' it has been stated as "such other cess as may be prescribed". Another provision which is sought to be used why unfettered right and authority is given to the Executive, to the bureaucrats, to the Commercial Tax Officer. This House is supposed to give unrestricted, unfettered award, power and authority in the hands of the bureaucrate or the State Government whosoever may be able to exercise their whims. On one fine day they may get up, 'you look, 'X' is dealing with such and such things and there will be no turnover on sales tax'. I am showing a favour and a notification may come that this is exempted and will not be included. I oppose this provision. In Handalwalla Case, the Supreme Court had held that such unfettered power without any guideline cannot be given by the legislators in the hands of the Executives and if given would be struck down as it is unconstitutional. Therefore, the Hon'ble Finance Minister. I beseech you to being about an amendment and not to ask the House to consider this provision to which I have drawn your attention. Mr. Deputy Speaker, Sir, now coming to the alternative plan, I will show before this House as to within 1 K.M. of the Writers' Buildings where the Hon'ble Finance Minister helds his office and considers the budget and the financial aspect of the State. He finds no time to corsi what is happening just below his nose.

[12-50 - 1-00 p.m.]

Sir, we have heard of this story during our childhood about scandal and rogues. Here is a company, a firm within one kilometre of Writers' Buildings in my constituency when I brand Scandal, Rogue and Company i.e. S. R. Company. You know Deputy Speaker, Sir, what the firm used to do? They used to collect money and issue cheques. One fine morning it was seen that they collected about 7 crores of rupees. And they were not there. They called the people to collect cheques and they vanished. They were indulging in banking practice which common person, a trader, a businessman, a dealer cannot indulge. It is

violative of the Finance Minister's directive. It is violative of Reserve Bank of India's directive. No persons can be in banking business without authority of law given by the State Government or the Central Government or the Reserve Bank. The State Government cannot establish a co-operative bank in the State of West Bengal without permission of Reserve Bank of India. And here is a Scandal, Rogue and Company which is indulging in banking business. Attention was drawn to the Hon'ble Chief Minister by the Chamber of Commerce and Industry regarding this. But no action was taken. Police was informed to investigate and arrest this Scandal and Rogues. No action. I believe, I am given to understand that 170 crores of rupees have been embezled throughout India by this group. Mr. Finance Minister, this money can be impounded by the Government. You could impose tax on this banking business. State Government can demand tax on such business. Why do you impose impractical, harsh tax on the small traders and businessmen which are avoidable. There are 4/5 businessmen who are indulging in this illegal banking business. They are Dhruba Tara Co. Ltd. 216 Mahatma Gandhi Road, Calcutta-7; Shri Mahalaxmi Trading and Investment Company (P) Ltd., 180 Mahatma Gandhi Road, Calcutta-7; Kalavati Syndicate, 156 Jamunalal Bajaj Street, Calcutta-7; Hariram Jagadish Prasad, 218 Jamunalal Bajaj Street, Calcutta-7 and B. G. Financial Company, P-12 New Howrah Approach Road, Calcutta-1.

The Hon'ble Chief Minister, the Police Commissioner and the Deputy Commissioner have been informed about these criminal activities of these S and R Company people who are indulging in banking activities. I say Mr. Finance Minister, your Government is giving protection to these criminals. I say, because one man, his name is Mr. Kamal Gandhi who thinks himself Mahatma Gandhi of Bowbazar who rings up Lalbazar to stop investigation.

He has been challenged from traders, business community and common people of Calcutta. No action will be taken against the criminal who are indulging in these criminal activities, illegal activities and banking business, who are cheating people and embezzling fund from the people of West Bengal and rest of India. No action has been taken. Mr. Deputy Speaker, Sir, it is a serious matter and for the inaction who is being penalized? You and me and the common people. Now about value added tax, that is, tea industry cannot pay cess. But cess is

imposed–no relief. On sales of raw jute, jute industry cannot pay—no relief. Jute industry excise is exempted by the Central Budget. State Government impose value added tax. When you cannot do anything, join them. They have started by avoiding sales tax, by sending of consignment to the other States. Now you may say how pertinent it is to the Finance Bill. It is pertinent, it is relevant, because you are imposing tax. You are taxing the people which is avoidable. If you cannot take action against people who are playing with public money and from whom the state can collect money for the exchequer, and you do not collect this, then who is to be blamed? Mr. Finance Minister all accusing fingures are pointed at you, unless you take action. Therefore, you do not expect that we shall support the Finance Bill. This proposals are impractical, unwarrented, harsh and avoidable, Mr. Finance Minister. But I have very high respect for you as an individual. I say please consider all these aspects. You don't have time for study. Your calibre is so good you should have been the Finance Minister of our country. Most of the time, we read in the newspaper that you are in Delhi with the Chief Minister. Please spend some time even for this Budget speech because 2/3rd of the speech are concerning about the alternative policy of the Central Government. We are not directly concerned with the Central Government. Mr. Deputy Speaker, Sir, We are concerned with our State. What are you talking about our State? What are you doing for the people of our State? I am coming to the alternative policy for our state your alternative policy is to impose value added tax. It is not an alternative policy. If I may submit with utmost humility to the people, please take action against these unscrupulous people—these sort of business men who are cheating, embezzeling fund. One Kamal Gandhi has challenged the entire government and the entire House. I know nothing against him. He has no right to stop investigation. I do not know how he has so much power, authority—unfettered authority—that he is demonstrating. People are afraid to file complaints to the police. He says—I should not use unparliamentary words before this House, but I personally can tell you while I meet you outside. He has no business to project himself like this. Please take action. If you want, I will forward a copy of the representation made to the police authority and the Hon'ble Home Minister and the proposals, even to you, of this association. The Agro based industry has made a representation in the interest of the farmers. Please don't impose additional surcharge on such agricultural equipment which is unavoidable in the interest of the

farmers of the State. In Delhi and Punjab, it is zero tax, earlier it was 2% and in other two states I have already mentioned it is hardly any tax which works out. Whereas, here it is around 13%.

[1-00 – 1-10 p.m.]

Sir, I have demonstrated the provisions of the Finance Bill which are unconstitutional and against the principle of Natural Justice. Please consider these proposals. With this reservation and with a heavy heart, I cannot put myself on the side of the Finance Minister, I cannot support this Finance Bill. I hope our Hon'ble Finance Minister will consider what has been addressed by me in this House. Thank you, Sir.

**শ্রী প্রত্যুষ মুখার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ওয়েস্ট বেঙ্গল ফিনান্স বিল যে এখানে গত ১৮ই মার্চ সভায় উত্থাপিত হয়েছে এবং আলোচনার জন্য আজকে পেশ করা হয়েছে, তাকে সমর্থন করে, সরকারপক্ষের প্রতিনিধি হিসাবে আমি আমার বক্তব্য রাখছি। আমাদের বিরোধীপক্ষের অভিজ্ঞ এবং শক্তিশালী বক্তা কতগুলো বিষয়ে খুব জরুরি কিছু প্রশ্ন উত্থাপন করেছেন। মাননীয় অর্থমন্ত্রী ওয়েস্ট বেঙ্গল ফিনান্স বিল সংক্রান্ত বিষয়ে যে বাজেট বিবৃতি দিয়েছেন তাতে আমরা দেখেছি ৪.১ অনুচ্ছেদে তিনি বারবার বোঝাবার চেষ্টা করেছেন আমাদের যে বাজেট এখানে রাখা হয়েছে এবং তাঁর কর কাঠামো যা কিনা আমাদের আয়, ব্যয়ের যে ঘাটতি ৫২ কোটি টাকা তাকে পূরণ করার জন্য এবং আমাদের সীমাবদ্ধ আর্থিক ক্ষমতার মধ্যে দাঁড়িয়ে কিভাবে একটা যুক্তিসঙ্গত, সাধারণ মানুষের স্বার্থকে নতুন করে আমাদের পশ্চিমবাংলার কৃষি, শিল্প, ব্যবসাবাণিজ্য প্রসারকে সংহত করে এবং কর্মসংস্থানকে বৃদ্ধি করে যাতে করকাঠামোগুলোকে স্থাপন করা যায়, তার কিছু সুচিন্তিত বক্তব্য ৪.১ অনুচ্ছেদের মূল লক্ষ্য। তার জন্য আমাদের ভ্যালু ট্যাক্স যে বিষয়টা নতুন এবং ৪.২ অনুচ্ছেদে এবং আমাদের যে বিলের শিডিউল নম্বর টু, থ্রী, ফোরে, পার্ট 'এ'তে যে সমস্ত ইন্ডাস্ট্রিয়াল কেস বা দ্রব্যসামগ্রীর কথা উল্লেখিত হয়েছে বিশেষ করে ভ্যালু অ্যাডেড ট্যাক্স নির্দিষ্ট করা হয়েছে এবং ১১টা বিষয় যে আমাদের রাজ্যের ক্ষেত্রে খুব গুরুত্বপূর্ণ। আমরা সাধারণভাবে যা বিক্রি করি যাতে সমস্ত ট্রানজাকশনের ক্ষেত্রে এটাকে অ্যাড করা হচ্ছে এবং যখন কিনা উৎপাদন বা বন্টনের মধ্যে এটা কার্যকর হবে। এটা হাউসে বলা হয়েছে। এটা নতুন বিষয় এবং বার বার আমাদের অর্থমন্ত্রী বলেছেন নতুন করে খুব একটা সঙ্গত কারণেই আমরা নিতে চেয়েছি ভ্যালু অ্যাডেড ট্যাক্স আমাদের রাজ্যের ক্ষেত্রে এটা খুব একটা অসুবিধার তৈরি করবে না বলে এই বিষয়গুলোকে তৈরি করেছেন। জেনারেল এডুকেশন, জুটের প্রাইস, পেপার কেস এইগুলো সম্পর্কে বলেছেন।

আমাদের শিডিউল এ-তে দেখছি যে, ৯৩টা বিষয়ে আগেই বিক্রয়কর মুক্ত করে

দেওয়া হয়েছে এবং আজকে আমাদের শক্তিশালী বিরোধীপক্ষের বক্তা বলছিলেন যে, এগ্রিকালচারাল গুড্স তার উপর ট্যাক্স ইম্পোজিশন, এটা আমাদের পক্ষে ক্ষতিকারক হবে। কারণ এই পশ্চিমবঙ্গ, পাঞ্জাব বা হরিয়ানার ক্ষেত্রে বারেবারেই একজেমপ্ট করে দেওয়া হয়েছে। ঠিকই-বিষয়টি আমরা যে চিন্তা করিনি তা নয় কিন্তু মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আপনি দেখবেন যে, ফিনান্স বিলের সঙ্গে যুক্ত করে ইন ১৬ সেকশন যে ধারাবাহিকভাবে সংশোধন করা হয়েছে, ১৬এ তে বলা হয়েছে—খাদ্যদ্রব্য-বিশেষ করে ধান, গম, ইত্যাদি শস্যগুলিকে আমরা ট্যাক্সের ক্ষেত্রে বাইরে রেখেছি। যদিও এগ্রিকালচারাল ইনপুটস সব ক্ষেত্রে করমুক্ত করা যায় না, তবে করমুক্ত করা হলে ভাল হত। বিরোধীপক্ষের সঙ্গে একমত হতে পারলে আমি খুশি হতে পারতাম। কিন্তু আমি বলব যে, আজকে যতটুকু উদ্যোগ গ্রহণ করা হচ্ছে, এতে করে নির্দিষ্ট কয়েকটি বিষয়ে ভ্যালুঅ্যাডেড ট্যাক্স বসানো হয়েছে। সমস্ত বিষয়ের উপব, ভ্যালুঅ্যাডেড ট্যাক্স বসানো হয়নি এবং মাননীয় মন্ত্রী বিষয়টি পরীক্ষা-নিরীক্ষা করেই পেশ করতে চেয়েছেন এবং পরবর্তীকালে অসুবিধা হলে পুনর্বিবেচনার জন্য আশ্বাস দিয়েছেন। এখানে অ্যাডিশনাল সারচার্জের ক্ষেত্রে যেটা বলা হয়েছে সেটা হচ্ছে যে, এইরকমভাবে সমস্ত ক্ষেত্রে জিনিসের দাম বৃদ্ধি করে দেব। তিনি তাঁর বক্তব্যের ৪.৪ অনুচ্ছেদে বলেছেন যে, শিল্প বাণিজ্যের ক্ষেত্রে উৎসাহ দেওয়ার জন্য ৩২টি ক্ষেত্রে এবং যা আগেই বসানো বিক্রয়কর প্রতিটি ক্ষেত্রে অল ট্রানজাকশনস যেখানে সেলস ট্যাক্স ইম্পোজিশন ছিল, সেখানে ওয়ান স্ট্রোক অর্থাৎ সেল্স ট্যাক্স দূর হবে এবং ছাড় দেওয়ার ফলে ভ্যালুঅ্যাডেড ট্যাক্স বা অনেকগুলি বিষয়ে ট্যাক্স কমিয়ে দেওয়া হয় লোয়ার সাইড করার জন্য। এখানে বলা হয়েছে যে,—

VAT made for the purpose of introducing new scheme for if on certain goods and on bringing a number of items levy of tax and also for revising lower side on certain items.

অর্থাৎ যে বিক্রয়করগুলি আছে, কোনওভাবেই সেগুলি উর্ধ্বগামী করা হচ্ছে না। তাকে লোয়ার সাইডে রাখার চেষ্টা করা হচ্ছে এবং পুরোপুরিভাবে ওয়ান স্ট্রোক অর্থাৎ অল সাচ ট্রানজাকশন এখানে বিক্রয়কর এর ইম্পোজিশন হচ্ছে না। অ্যাডিশনাল সারচার্জ-এর ক্ষেত্রে আগে ধরুন যদি কোন একটা সামগ্রীর ১০ পারসেন্ট বিক্রয়কর হয়, তার উপর ১০ পারসেন্ট সারচার্জ হল। এই ১০ পারসেন্ট তার উপর ০.৫ পারসেন্ট অ্যাডিশনাল ট্যাক্স লেভি ইম্পোজড্ হচ্ছে। ১১.৫ পারসেন্ট টোটাল হচ্ছে। ৩০ পারসেন্ট হচ্ছে না। আমার বিরোধীদলের সদস্য ১৩ পারসেন্ট বলছেন। আমি এই হিসাব পাচ্ছি না। আমি দেখছি যে মাননীয় অর্থমন্ত্রী আমার পশ্চিমবাংলার যে এক্সচেকার, যার প্রতিবন্ধকতা, যা আমাদের বারে বারে ফেস করতে হচ্ছে, আমার বিরোধীদলের বন্ধুরা এখানে রই রই করে উঠেছেন। তার কারণ হচ্ছে—পশ্চিমবাংলার ক্ষেত্রে যাতে এগ্রিকালচারাল ইনপুট্সগুলিকে লেভি ফ্রি, ট্যাক্স ফ্রি করে দেওয়া যায়। ইন্ডাস্ট্রিয়াল গুড্স বিশেষ করে জুটের ক্ষেত্রে এরা উদ্বেগ প্রকাশ

করেছেন। তারা চিন্তিতভাবে বলেছেন যে, জুটের উপর একজেমপ্ট করতে পারলে ভাল হত। এটা ঠিকই বলেছেন। এতে আমাদের আপত্তি নেই। কিন্তু আমরা কি করব? আপনারা জানেন যে, স্বাধীনতার পর থেকে আমাদের দেশে সেন্টার স্টেট যে রিলেশনে ২/৩ tax collected from the different parts of the country.

তারপর বেশিরভাগ কেন্দ্রীয় সরকারের হাতে জমা হয়। ১/৩ tax of the total tax collected from the Company.

তা বিভিন্ন স্টেটের মধ্যে ডিভলিউশন করা হয় এবং পশ্চিমবাংলায় আমরা বারে বারে কম পেয়েছি। এটা আমরা দেখেছি। আপনারা জানেন যে, ওয়েস্ট বেঙ্গল লাক্সারী আইটেম্স-এর ক্ষেত্রে যে কথা উনি বলেছেন, তা আমি পরে দু-একটি কথায় বলব। আমি তাঁর সঙ্গে সহমত পোষণ করব কিন্তু West Bengal Luxury Tax Act, 1972 তাকে সংশোধন করা হয়েছে। আপনারা দেখছেন আমাদের বিলের মধ্যে বলা হয়েছে যে, এই বিষয়গুলি ৫ নাম্বার অনুচ্ছেদে এবং ক্লজ ৫-এ উল্লেখ করা হয়েছে যে, ক্রিস্টাল আইটেম্স, Trousers, Jean, Shirts, T-shirts.

[1-10 – 1-20 p.m.]

দামী জুতো, দামী ডটপেন, দামী চপ্পল ইত্যাদির উপর ট্যাক্সেশনের ফলে আমাদের পাবলিক এক্সচেকার বাড়বে এবং আমাদের ঘাটতি মেটাতে সাহায্য করবে এ সম্পর্কে কোনও সন্দেহ নেই। ওয়েস্ট বেঙ্গল এন্টারটেইনমেন্ট লাক্সারি অ্যাক্ট ১৯২২, তাকে কিছুটা পরিবর্তন করা হয়েছে এবং ওয়েস্ট বেঙ্গল লাক্সারি অ্যাক্ট ১৯৭২, তাকে পরিবর্তন করা হয়েছে। নিশ্চিতভাবে সেখানে যদি আমাদের কোনও ফল্ট থেকে যায়, তাহলে সেই বিষয়ে নিশ্চয়ই মাননীয় অর্থমন্ত্রীকে বিবেচনা করার জন্য আমি অনুরোধ করব। আজকে উনি বলেছেন যে, চায়ের ক্ষেত্রে যে ট্যাক্স ইম্পোজিশন হয়েছিল তা কেন ঠিকমতভাবে আদায় হয়নি, উনি বলেছেন ব্যাঙ্কিং ইন্ডাস্ট্রি প্রাইভেট ফিনান্স করছে এবং তারা যে সমস্ত রমরমা ব্যবসা করছে, যা পশ্চিমবঙ্গের জনগণকে কিছুটা ট্যাক্স ইভেড করছে, সে ব্যাপারে সরকার অ্যাকশন নিতে পারছেন না। এই বিষয়টা নিশ্চয়ই মাননীয় অর্থমন্ত্রী বিবেচনা করবেন কিনা সেটা তাঁর ব্যাপার। নিশ্চয়ই এই বিষয়ে আমরা উদ্বেগ প্রকাশ করতে পারি এবং তাঁরা যে কতকগুলো প্রশ্ন তুলেছেন সেই বিষয়গুলো সম্পর্কে তিনি বলেছেন যে এগুলো অবাস্তব, এগুলো সঠিকভাবে চিন্তাভাবনা করা হয়নি এবং অর্থমন্ত্রীকে তিনি আক্রমণ করেছেন যে, আপনি আগামীদিনে ভারতবর্ষের প্রধানমন্ত্রী হলে কী করবেন, অর্থমন্ত্রী হলে কী করবেন? আমি মাননীয় শক্তিশালী বিরোধীপক্ষের বক্তাকে বলি যে, আপনি জানেন আজকে পশ্চিমবঙ্গের যে অবস্থা সেই অবস্থার জন্য আপনারা কম দায়ী নন। আজকে আপনারা মায়া কান্না কাঁদতে পারেন, আজকে আপনারা প্রকৃত মেকী দরদী মায়ের ভূমিকায় অভিনয় করতে পারেন, কিন্তু আপনারা তো জানেন যে পশ্চিমবঙ্গকে বারে বারে বঞ্চিত করা হয়েছে। আজকে আপনি বলছেন জাতীয় স্তরে চিন্তা না করে শুধু পশ্চিমবঙ্গের জন্য চিন্তা করুন।

কিন্তু জাতীয় স্তরের চিন্তা বাদ দিয়ে কোনও রাজ্য স্তরে চিন্তা করা যায়? আপনি অভিজ্ঞ, বিজ্ঞ মানুষ হিসাবে একথা কি করে বললেন সভার মধ্যে দাঁড়িয়ে? কারণ আপনারা জানেন, সম্পদ সংগ্রহের মূল দায়িত্ব হচ্ছে কেন্দ্রীয় সরকারের। আমাদের দেশের যে সংবিধান তাতে পরিষ্কার বলা ছিল যে রাজ্য এবং কেন্দ্রের মধ্যে একটা ব্যালান্স রিলেশনের মধ্যে দিয়ে দেশকে পরিচালনা করা যাবে এবং তারজন্য যে সমস্ত আয়কর, যে আয়কর প্রাইভেট অ্যান্ড ইন্সটিটিউশনাল সেই আয়করের ৬৬.৬৭ পারসেন্ট বিভিন্ন রাজ্যগুলোকে দিয়ে দিতে হবে। কিন্তু আমাদের দেশে কি তা কার্যকর হয়েছে? তা তো আমাদের দেশে কার্যকর হয়নি। আপনারা জানেন যে কেন্দ্রের হাতে সমস্ত সম্পদ কুক্ষিগত। অথচ রাজ্যগুলোকে সমস্ত উন্নয়নের দায়-দায়িত্ব বহন করতে হয়। এটা কি আপনি অস্বীকার করতে পারেন? আপনি ভাল ভাল সাজেশন দিয়ে আমাদের কিছুটা বিভ্রান্ত করার চেষ্টা করতে পারেন। কিন্তু আপনার সরকার, যারা ৫০ বছর ধরে দেশ শাসন করলেন, তারা রাজ্যগুলোর জন্য ভাল ভাল কি চিন্তাভাবনা করতে পেরেছিলেন? আজকে আপনি এই সমস্ত কথা বলতে পারেন, কিন্তু আপনি জানেন সংবিধানে রাজ্যগুলোকে সম্পদের ন্যায্য ভাগ দিতে বলা সত্ত্বেও বারে বারে পশ্চিমবঙ্গকে তা দেওয়া হয়নি। সত্তরের দশকে মোট রাজ্য বাজেটের ৪০ পারসেন্ট যেখানে সেন্ট্রাল অ্যাসিস্ট্যান্স ছিল, আপনাদের সময় তা অনেকটা কমে গিয়েছে ৩২ পারসেন্ট দাঁড়িয়েছিল, আমাদের সময় তা আরও কমে ২৭ পারসেন্ট টোটাল সেন্ট্রাল শেয়ার এসেছিল। একথা কি আপনি অস্বীকার করতে পারেন? শুধু তাই নয়, দশম অর্থ কমিশনের সুপারিশ ছিল আয়কর এবং উৎপাদন শুল্কের দুয়ের-তিন অংশ রাজ্যগুলোর মধ্যে দিয়ে দেওয়া হবে। কিন্তু তা কি করা হয়েছে? আমাদের মাননীয় অর্থমন্ত্রী অবিবেচক নন এবং তিনি আপনাদের মতো বারে বারে পশ্চিমবঙ্গকে বঞ্চিত করার মধ্যে দিয়ে আসেননি। আজকে পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার পশ্চিমবঙ্গের মানুষের যে বঞ্চনা যে ডিপ্রাইভেশন তার বিরুদ্ধে লড়াই করে এই জায়গায় হাজির হয়েছেন। আজকে আপনি ভাল ভাল কথা বঁলতে পারেন, কিন্তু আপনি জানেন যে প্রশাসনিক মূল্য বৃদ্ধি করে গোটা ভারতবর্ষে যে অন্যায়, যে অবিচার আপনারা করেছেন, শুধু পশ্চিমবঙ্গ কেন কোনও রাজ্যকেই আপনারা কিছু দেননি, তার কৈফিয়ত কি আপনাকে দিতে হবে না? আপনি কি বলতে পারেন, চিনি, তামাক, সূতী বস্ত্রের উপর পশ্চিমবঙ্গ সরকারের দীর্ঘদিনের যে অধিকার, তাকে কেন কেড়ে নেওয়া হয়েছিল এবং তার উপর কেন সেল্‌স ট্যাক্স বসানোর অধিকার আজও পর্যন্ত দেওয়া হয়নি? যদিও নতুন যুক্তফ্রন্ট সরকারের আমলে কিছুটা দেওয়ার ব্যবস্থা হচ্ছে। এই বিষয়গুলো কি আপনারা ভাববেন না? কনসাইনমেন্ট ট্যাক্সের জন্য যখন পশ্চিমবঙ্গ সরকারের পক্ষ থেকে বারে বারে সেন্ট্রাল গভর্নমেন্টের কাছে আমরা আবেদন করেছিলাম যে, এগ্রিকালচারাল ইমপ্লিমেন্টসের উপর, খাদি, কটেজ অ্যান্ড ভিলেজ ইন্ডাস্ট্রির উপর, অন্যান্য নিত্য ব্যবহার্য জিনিসের উপর আমরা করকে কিছুটা লাঘব করতে পারি এবং আমরা সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে দাঁড়িয়ে মানুষকে কিছুটা রিলিফ দিতে পারি। কিন্তু তার দায়িত্ব তো আপনারা স্বীকার করেননি।

মাননীয় সৌগতবাবু যখন কেন্দ্রীয় মন্ত্রী ছিলেন, তখন পশ্চিমবাংলার জন্য তিনি কি কি বক্তব্য রেখেছিলেন, তা কি জানতে চাইব না? আমাদের রাজ্যের বহু কংগ্রেস নেতাই কেন্দ্রীয় মন্ত্রী ছিলেন, তাঁরা এখানকার প্রতি বঞ্চনার যেসব বিষয় পার্লামেন্টে রেখেছিলেন, তা কি পশ্চিমবাংলার জনগণ জানতে চাইবে না? আমরা জিজ্ঞাসা করছি, প্রত্যেক বছর বাজেট ঘাটতির জন্য যে টাকা বরাদ্দ করা দরকার ছিল, কেন্দ্রীয় সরকারের তরফ থেকে, তা কি আপনারা সঠিকভাবে দিয়েছিলেন? সৌগতবাবু বলেছিলেন, গত বারে ট্যাক্স কালেকশন যা ধার্য হয়েছিল, তার থেকে ৫২১ কোটি টাকা কম আদায় হয়েছে। আমার বক্তব্য, পশ্চিমবাংলার কয়লার বর্ধিত রয়ালটির হিসাব যদি বুঝিয়ে না দেন, সেন্ট্রাল ট্যাক্সের শেয়ার থেকে যদি পুরোপুরি বঞ্চিত করেন, তাহলে আমাদের অর্থমন্ত্রী কোন জায়গায় দাঁড়িয়ে মানুষকে রিলিফ দেওয়ার চেষ্টা করবেন? তাও, আপনারাও জানেন, পশ্চিমবাংলায় এই সমস্ত ক্ষেত্রে কিছুটা কম করার চেষ্টা করেছেন। ১৯৯৫-৯৬ সালে বাজেট পেশ করা হয়েছিল ২,২০৭ কোটি টাকার। ১৯৯৬-৯৭ সালের ৩,১৮৬ কোটি টাকা—সংখ্যাটা ১৬ শতাংশ বৃদ্ধি হয়েছিল এবং মোট পরিকল্পনা বাজেট ৪০ শতাংশ বাড়ানো হয়েছিল। গত বারের তুলনায় এবারে আমরা ৪ হাজার কোটি টাকা বাজেট বরাদ্দ করতে পেরেছি এত প্রতিবন্ধকতার মধ্যে দাঁড়িয়েও, যেখানে যুক্তরাষ্ট্রীয় ব্যবস্থাকে আপনারা তছনছ করে দিয়েছেন, তার লেশমাত্র রাখেননি, যেখানে পশ্চিমবাংলার বিষয়গুলোকে বঞ্চনা করে উত্তর ও দক্ষিণ ভারতকে টাকা দিয়ে শাঁশালো বড়লোক করবার চেষ্টা করেছেন। এগ্রিকালচারাল ইমপ্লিমেন্ট, চায়ের ট্যাক্সের শেয়ার, ফল্‌স ব্যাঙ্কিং সিস্টেম এক্সপ্লয়টেশন, তার বিরুদ্ধে নিশ্চয় আমাদের বিবেচনা করার প্রশ্ন থাকবে। আজকে ভ্যালু অ্যাডেড ট্যাক্স, অ্যাডিশনাল সারচার্জ, লাক্সারী ট্যাক্স সংশোধনের মধ্যে দিয়ে পশ্চিমবাংলায় সে সীমিত ঘাটতি বাজেট রূপায়িত করার চেষ্টা আমরা করছি, তার সমালোচনা করার আগে নিশ্চয় আপনাদের ভাবতে হবে, কেন্দ্রীয় সরকারে ৫০ বছর থেকে পশ্চিমবাংলার জন্য আপনারা কি করেছেন? তার উত্তর দিতে হবে। এই কথা বলে, এই ফিনান্স বিলকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী হাফিজ আলম সৈরানি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী 'দি ওয়েস্ট বেঙ্গল ফিনান্স বিল ১৯৯৭' যা এই হাউসে রেখেছেন, তাকে সম্পূর্ণরূপে সমর্থন করে দু-চারটি কথা বলতে চাই। এর উপর বিরোধী পক্ষের এবং সরকার পক্ষের মাননীয় সদস্যই আলোচনা করেছেন। আমার বক্তব্য বলছি। এই যে ফিনান্স বিল আনা হয়েছে, তার মধ্যে দিয়ে যে আইন-কানুনগুলো রচনা করা হয়েছে, সে আদায়, ভ্যালু অ্যাডেড ট্যাক্স আদায়ের জন্য, সেইগুলো কতটা বাস্তব সম্মত হয়েছে, কতটা সঠিক হয়েছে এবং সঠিকভাবে কার্যকর করতে হলে কতটা প্রয়োজন কাঠামোকে মজবুত করবার, সেই বিষয়টা এখানে আলোচনার দরকার ছিল বলে মনে করি।

[1-20 – 2-00 p.m. (including adjournment)]

কিন্তু এই আলোচনা আমি বিরোধীপক্ষের সদস্যদের কাছ থেকে শুনলাম না। স্যার, বিভিন্ন নেশা জাতীয় প্ল্যান্টের চাষ যাতে কমিয়ে আনা যায় তার কথা মাননীয় অর্থমন্ত্রী এই বিলের মধ্যে বলেছেন। আগে এমন কিছু নেশার দ্রব্য ছিল যেগুলোর জন্য লাইসেন্স দরকার হত না। কিন্তু এখন সেই সমস্ত লাইসেন্স বিহীন নেশার দ্রব্যগুলোকে লাইসেন্সের আওতায় আনা হয়েছে এই বিলের মাধ্যমে। দেশে দেশে যখন ড্রাগ বিরোধী আন্দোলন চলছে তখন এটা একটা দৃষ্টান্তমূলক পদক্ষেপ বলা যেতে পারে। এটাকে কন্ট্রোল করার মধ্যে দিয়ে দেশের যুবশক্তিকে বিপথগামীতার হাত থেকে রক্ষা করা যাবে বলে আমার ধারণা। আগে দেখা যেত, লোকে যদি লাইসেন্স না রাখে তাহলে তার ১ হাজার টাকা ফাইন হত, কিন্তু এখন সেটা ৫ হাজার টাকা করা হয়েছে। অর্থাৎ লাইসেন্সের উপর যে গুরুত্ব দেওয়া হয়েছে এটা অর্থমন্ত্রী মহাশয়ের বক্তৃতা থেকে পরিষ্কারভাবে বোঝা যাচ্ছে। আবার আমরা দেখছি, আগে এমন কিছু বিষয় ছিল যেগুলোকে কম্পাউন্ডেবল অফেন্স হিসাবে গণ্য করা হত। সেক্ষেত্রে কারও সাজা হত না, কিছু জরিমানা দিয়ে রেহাই পেয়ে যেত। কিন্তু এখন অর্থমন্ত্রী যেটা বলেছেন সেটা হচ্ছে, যদি খুব শক্তিশালী অফেন্স হয় তাহলে জরিমানার সাথে সাথে সাজাও হবে। এবং এটা এই ফিনান্স বিলের মধ্যে দিয়ে নিয়ে আসা হয়েছে। আর, কম অফেন্সের ক্ষেত্রে জরিমানার পরিমাণটা ৫০ হাজারে নিয়ে যাওয়া হয়েছে। এর থেকে বোঝা যায় যে, আমরা কতটা আন্তরিকতার সাথে এই কর কাঠামোর পরিবর্তন করতে চাই এবং অপর দিকে সমস্ত নেশার দ্রব্য সমাজকে ধ্বংসের পথে নিয়ে যায় তার প্রতিরোধ করতে চাই। এবং সমস্ত দিকে লক্ষ্য রেখেই মাননীয় অর্থমন্ত্রী এই বিল এখানে উপস্থিত করেছেন। তাই বলছি, এই বিলের বিরোধিতা করার কোনও মানে হয় না। কোনও কারণ আমি অন্তত দেখতে পাচ্ছি না।

স্যার, ভ্যালু অ্যাডেড ট্যাক্স সম্বন্ধে বিরোধীপক্ষের বক্তারা অনেক বক্তব্য রেখেছেন। কিন্তু মাননীয় অর্থমন্ত্রী এ বিষয়ে আগেই পরিষ্কার করে দিয়েছেন যে, এতে কোনওভাবেই বেশি ট্যাক্স পেমেন্ট করতে হবে না। এবং এটা তিনি বিরোধীপক্ষের সদস্যদের ভালভাবেই বুঝিয়ে দিয়েছেন, কর বেশি হবে, এই ধারণা ভুল। আমি স্যার যে কথাটা বলতে চাই, আইন করা হলেও আইন প্রয়োগের দিকটা খুবই গুরুত্বপূর্ণ। সেদিকে বিশেষ লক্ষ্য দেওয়া দরকার। আমরা যে আইনগুলো প্রণয়ন করি, অনেক সময়, সেগুলো যে সমস্ত কর্মচারিদের উপর ইমপ্লিমেন্টেশনের দায়িত্ব থাকে তারা ঠিকমতো, যথাযথভাবে ইমপ্লিমেন্ট করেন না। ফলে, এই আইন কেবলমাত্র আইনের বইয়ের পাতার মধ্যে সীমাবদ্ধ থাকে। যাতে এই আইনগুলি যথাযথভাবে কার্যকর হয় তার জন্য এটাকে দেখার জন্য মাননীয় অর্থমন্ত্রী মহাশয়কে অনুরোধ করব।

**মিঃ ডেপুটি স্পিকার :** এখন আমাদের বিরতি, আবার দুটোর সময় আমরা মিলিত হব।

[At this Stage the House was adjourned till 2-00 p.m.]

[2-00 – 2-10 p.m.](After recess)

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী আজ এই সভায় যে ওয়েস্ট বেঙ্গল ফাইন্যান্স বিল, ১৯৯৭ উত্থাপন করেছেন তা সমর্থন করে কয়েকটি কথা বলছি। স্যার, মাননীয় অর্থমন্ত্রী মহাশয় এবারে যে বাজেট উত্থাপন করেছেন এবং তাতে যে করনীতি গ্রহণ করেছেন তাকে অত্যন্ত সাহসি পদক্ষেপ বলতে হবে। সেখানে এর মূল যে উদ্দেশ্য সেকথা তিনি অত্যন্ত স্পষ্টভাবে বলেছেন। এই বাজেট এবং এর যে করনীতি তার সবটাই হচ্ছে কর্মসংস্থানের এবং উৎপাদন বৃদ্ধির জন্য। অতীতে যে ভারসাম্যের বাজেট রচনা করা হত সেই ভারসাম্যের বাজেট দেখে আমার বরাবরই মনে হয়েছে তা অত্যন্ত রক্ষণশীল বাজেট। ভারতবর্ষের মতন একটা উন্নয়নশীল দেশের বাজেটকে যদি প্রগতিশীল হতে হয় এবং সমাজকল্যাণমুখী হতে হয় তাহলে সেই বাজেটকে হয় ঘাটতি বাজেট হতে হবে, না হয় উৎবৃত্ত বাজেট হতে হবে। মাননীয় অর্থমন্ত্রীর দৃষ্টিভঙ্গিতে স্বভাবত এটাই ছিল যে সারা ভারতবর্ষের ভেঙ্গে পড়া অর্থনীতির পরিপ্রেক্ষিতে তাকে বাজেট করতে হচ্ছে। এটা ঠিক ঐ ফুটবল টিমের কোচের দায়িত্বের মতন—আগে রক্ষণভাগটা ঠিক রাখ, পরে কাউন্টার অ্যাটাকে গেলে হবে। মাননীয় অর্থমন্ত্রী মহাশয়কে এবারে আমি আমাদের রাজ্যের জনবিন্যাসের প্রতি একটু দৃষ্টি রাখতে বলব। আমাদের পশ্চিমবঙ্গের যে জনবিন্যাস তা অর্থনীতিবিদদের ভাষায় তার শতকরা ১৭/১৮ জন মানুষ, তাদের ক্রয়ক্ষমতা আছে, শতকরা ১৯/২০ ভাগ মানুষ তারা রিডান্ডান্ট পিপল, অর্থনীতিবিদদের ভাষায় তারা উদ্বৃত্ত মানুষ আর বাকিরা হচ্ছেন সাধারণ মানুষ যাদের কোনও রকমে দিন চলে যাচ্ছে। সেইদিক থেকে এই বাজেটে যে করনীতি রচনা করা হয়েছে তা নিশ্চয় অভিনন্দনযোগ্য। তার কারণ, এই করের ফলে মধ্যবিত্ত, নিম্নমধ্যবিত্ত এবং সাধারণ মানুষের উপর কোনও আঘাত আসবে না। কাজেই সে দিক থেকে এটা নিশ্চয় অভিনন্দনযোগ্য। মাননীয় অর্থমন্ত্রী মহাশয় আরও একটা কথা বলেছেন, পরিকল্পনা এবং পরিকল্পনা বহির্ভূত যে ব্যয়, এই আয়-ব্যয় থেকে ঘাটতি দাঁড়াবে ৫২ কোটি টাকা এবং কর নীতির ফলে ব্যয়ও আয়ের মধ্যে যে পার্থক্যটা কম হবে, তা হবে ১০ কোটি টাকা। আমার যে ধারণা হচ্ছে, আমাদের রাজ্যের যে প্রশাসন যা ঔপনিবেশিক কাঠামোর উপরে দাঁড়িয়ে আছে, সেই প্রশাসন যদি ব্যর্থ হয়, তাহলে কি হবে? তিনি নিজেই স্বীকার করেছেন সাধারণ অবস্থায় ঘাটতি হচ্ছে ৫২ কোটি টাকা। কর আদায়ের যদি ব্যর্থতা আসে তাহলে আরও ঘাটতি হয়ে যাবে, অর্থাৎ ৫২ কোটির বেশি ঘাটতি হয়ে যাবে। তার ফলে যে মুদ্রাস্ফীতির চাপ হবে তা জনগণের উপরে পড়বে কিনা তা ভেবে দেখতে বলব মাননীয় মন্ত্রী মহাশয়কে। অর্থাৎ কর আদায়, কর ধার্যের বিষয় নয়, এরমধ্যে কর আদায়ের বিষয়টি গুরুত্বপূর্ণ। কেন্দ্রের যে বাজেট তাতে মুদ্রাস্ফীতির চাপ অত্যন্ত স্পষ্ট। তার চাপ পশ্চিমবাংলার জনগণের উপরে এসে পড়বে। পরন্তু যদি কোন কারণে কর সংগ্রহের ক্ষেত্রে কোনওভাবে প্রশাসনিক ব্যর্থতা আসে, তাহলে

তো চাপ পড়বেই। কারণ আমাদের দেশে প্রশাসনের কথায় যে প্রবাদ আছে—১৮ মাসে বছর—তা এখনও আমরা কাটিয়ে উঠতে পারিনি, প্রশাসনিক শৈথিল্য থেকে গেছে। এইদিকে আমি দৃষ্টি দিতে বলব। অন্যথায় কর্মসংস্থানের দিকে যেভাবে বাজেট রচিত হয়েছে, পশ্চিমবাংলায় বর্তমান অবস্থায় অত্যন্ত বাস্তবমুখী। কর্ম সমস্যায় জর্জরিত তরুণ যুবক প্রকৃতপক্ষে আপনার ইঙ্গিত লক্ষ্যের দিকে তাকিয়ে আছে। আপনি এর মধ্যে দিয়ে যদি কয়েক লক্ষ তরুণের কর্মসংস্থানের ব্যবস্থা করতে পারেন, তাহলে পশ্চিমবাংলার জনজীবনে মাঝে মাঝে নানা ঘাত প্রতিঘাত, যে বিক্ষোভ দেখা দিতে পারত তা অনেকটা প্রশমিত হবে। আমি আর একটি বিষয়ে আপনার দৃষ্টি আকর্ষণ করছি। আমি আপনাকে ধন্যবাদ জানাচ্ছি যে, আপনি মাঝারি এবং সাধারণ মানুষের উপরে করের বোঝা থেকে রেহাই দিয়েছেন। সেদিক থেকে আপনি প্রগতিশীল। কিন্তু সঙ্গে সঙ্গে ১০ কোটি টাকার ঘাটতির জায়গায় আপনি যদি কর নীতি বলিষ্ঠভাবে প্রয়োগ করতেন, তাহলে ভাল হত। অনেক জায়গায় সেই কর বসাবার সুযোগ ছিল। সেখানে আপনি আরও কর ধার্য করতে পারতেন, তাতে সাধারণ মানুষের উপরে চাপ পড়ত না। আপনি জানেন, রাজ্যের ইট ভাটার মালিকদের প্রভূত টাকা আছে। ইট ভাটার মালিকরা ভাটা তৈরি করে প্রচুর টাকার মালিক হয়েছে। আমরা দেখছি, গ্রামে শহরে সর্বত্র দু'পাঁচ বছর ব্যবসা করার পর তারা অনেক টাকার মালিক হয়ে যাচ্ছে। তাদের উপরে আপনি কর ধার্য করতে পারতেন। ঘোড়দৌড়, যেটি সাধারণ মানুষের বিলাসের বস্তু নয়, এটি যাদের ক্ষেত্রে বিলাসের বস্তু, তাদের উপরে রাজ্য সরকারের কর ধার্যের সুযোগ ছিল। চিটফান্ড অবলুপ্ত হয়েছে ঠিকই, কিন্তু এখনও অনেক আছে যারা এখনও ব্যবসা করছে। তাদের উপরে আপনি কর ধার্য করতে পারতেন। ডিভিও কোথাও লাইসেন্স নিয়ে, কোথাও লাইসেন্স বিহীনভাবে চলছে এবং পশ্চিমবাংলার সর্বত্র রয়েছে। এদের উপরে কর ধার্যের সুযোগ ছিল। গ্রামে শহরে যেহেতু আমাদের আনন্দের উপকরণ সীমাবদ্ধ, যেহেতু ভিডিও'র মাধ্যমে বিনোদনের জন্য মানুষকে নির্ভর করতে হয়, সেইহেতু ভিডিও'র উপরে কর ধার্যের সুযোগ আপনার ছিল। যারা মাল্টি স্টোরেড বিল্ডিংসের মালিক তাদের উপরে আপনার কর ধার্যের সুযোগ ছিল। বামফ্রন্ট সরকারের, আমাদের ওদের (কংগ্রেসের) মধ্যে দৃষ্টিভঙ্গির মৌলিক পার্থক্য আছে। আমরা যেহেতু কোনও একটা শ্রেণীর পক্ষে, আমরা যেহেতু মেহনতি মানুষের পক্ষে, সেজন্য বহুতল প্রাসাদের মালিকদের উপরে কর ধার্যের সুযোগ আপনার ছিল। সেখানে কিন্তু আপনি তাদের স্পর্শ করলেন না। আপনি এই সুযোগটাকে কাজে লাগাতে পারতেন এবং তাহলে ১০ কোটি টাকার যে ঘাটতি, এটা দেখা দিত না। সাধারণভাবে কর ধার্যের ফলে আপনি ঘাটতির অঙ্ককে ১০ কোটি টাকার কাছাকাছি নিয়ে আসবেন বলেছেন। এই কর ধার্য করতে পারলে এটি আরও কম হতে পারত।

[2-10 – 2-20 p.m.]

বহু প্রোমোটার আছে, বহু বৈধ প্রোমোটার আছে, আজকে তারা ফুলে ফেঁপে উঠেছে,

সুতরাং তাদের প্রতি কোনও সহানুভূতি থাকার প্রশ্ন আসে না। আজকে ওরা যেভাবে অর্থ সংগ্রহ করছে, আজকে তাদের অর্থ যেভাবে কেন্দ্রীভূত হয়েছে তাতে আমার মনে হয় এই জায়গাগুলোতে ট্যাক্স ধার্য্যের আপনার সুযোগ ছিল। সেইজন্য পরবর্তী বাজেটে আমি আশা করব এসব বিষয়গুলো নিয়ে ভাববেন। তারপরে কর দেওয়ার ক্ষমতা যাদের আছে অর্থাৎ সমাজের শতকরা ১৭-১৮ ভাগ মানুষের ক্রয়ক্ষমতা আছে, বাড়তি টাকা তাদের কাছে কেন্দ্রীভূত হচ্ছে, সুতরাং তাদের বিরুদ্ধে কর ধার্য করা এটা তো সামাজিক অন্যায় হত না। বরং সামাজিক ন্যায়ের দিক থেকে এটা সঙ্গতই হত। আরেকটা বিষয় যেটা আমার মনে হয়েছে কথাটা খুবই নতুন, অর্থনীতির দিক থেকে কথাটা নতুন নয়, কিন্তু সামাজিক, রাজনৈতিক দিক থেকে যারা এরসঙ্গে যুক্ত, তাদের কাছে কথাটা নতুন। এই যে ভ্যালু অ্যাডেড ট্যাক্স এটা যেভাবে ব্যাখ্যা করেছেন, এটা নিরূপণ করবেন কি করে বা ধার্য করবেন কি করে সেই বিষয়ে সংশয় আছে। এই 'ভ্যাট'এর ব্যাপারে আপনি বলেছেন যে এটা সংগৃহীত হলে পরে সুবিধা হবে। আপনি অর্থনৈতিক পরিভাষায় যেটা বলেছেন যে 'ভ্যাট'-এটা আদায়ের ক্ষেত্রে আমার মনে হয় জটিল পদ্ধতি আপনাকে অনুসরণ করতে হবে এবং এর থেকে যে ট্যাক্স সংগ্রহ করবেন সেটা খুব সহজ হবে না। আরেকটি বিষয়ে আপনি খুব বুদ্ধিমত্তার পরিচয় দিয়েছেন এবং অত্যন্ত বাস্তবসম্মত দৃষ্টিভঙ্গির পরিচয় দিয়েছেন, সেটা হচ্ছে যে, আমাদের পাশাপাশি রাজ্যগুলো যে আছে, তাদের থেকে বিক্রয় কর এক শতাংশ কমিয়ে দিয়েছেন, এরফলে নিঃসন্দেহে আমাদের দ্রব্যমূল্যের উপরে অনেকটা চাপ কমবে, এটা অনেক আগেই হওয়া উচিত ছিল। ব্যবসায়িক দিক থেকে এটা সঙ্গতভাবেই করেছেন। তারপরে বেবিফুড এবং রেফ্রিজারেটরের উপরে যে ২০ শতাংশ থেকে ১৫ শতাংশ কর কমিয়ে এনেছেন, এর ফলে এর উপকারটা মধ্যবিত্ত স্তরের মানুষেরা পাবেন। সমাজের একটা বড় অংশই মধ্যবিত্ত শ্রেণী, তারা এর থেকে অনেক উপকার পাবেন। এর পরে আমি পর্যটন শিল্প সম্পর্কে বলব। পর্যটনের ক্ষেত্রে আপনি কর কমিয়ে ১১-১২র থেকে ১০ শতাংশে নিয়ে এসেছেন। কিন্তু পর্যটনে ট্যুরিস্ট লজগুলোর যে অবস্থা তাতে করে সাধারণ মধ্যবিত্ত শ্রেণীর পক্ষে আর ট্যুরিস্ট লজে ওঠা সম্ভব নয়। ট্যুরিস্ট লজগুলোর দৈনন্দিন ভাড়া এত বৃদ্ধি করেছেন যে, সাধারণের পক্ষে ওই ভাড়া দিয়ে ওঠা সম্ভব নয়। পশ্চিমবঙ্গের সাধারণ মধ্যবিত্ত মানুষেরা ভ্রমণ পিয়াসী, তারা একটু ঘুরতে ভালবাসে। কিন্তু যেভাবে দার্জিলিং ট্যুরিস্ট লজের ভাড়া দৈনন্দিন ১৫০০ টাকা ভাড়া, কালিম্পং-এও সেই অবস্থা, এই অবস্থা হলে পরে তো ট্যুরিস্টদের উৎসাহিত করা যাবে না। ট্যুরিস্ট স্পটগুলো বিদেশিদের বেশি আকর্ষণ করে না, বেশি করে বাঙালি মধ্যবিত্ত শ্রেণীকে করে। সেখানে যেভাবে ট্যুরিস্ট লজগুলোর ভাড়া বাড়ছে তাতে সাধারণ মানুষের পক্ষে আর যাওয়া সম্ভব নয়। এই বিষয়টা আপনাকে একটু দেখতে হবে। তারপরে বিলাস দ্রব্যের উপরে কর স্থাপন করেছেন এটা অত্যন্ত ভাল কাজ করেছেন। এবারকার বাজেটের করনীতিকে আমি সমর্থন করছি। এই বাজেটের মধ্যে একটা সৃজনশীল চিন্তাভাবনা, রক্ষণার্থক দৃষ্টিভঙ্গি লক্ষ্য করা গেছে। একটা ভারসাম্যের হার বসানোর মধ্যে দিয়ে অগ্রগতিটাকে এগিয়ে নিয়ে যাবে। কিন্তু

সামগ্রিক বিচারে এবারে ট্যাক্স নীতি থেকে শুরু করে আপনি যে নতুন চিন্তা-ভাবনার পরিচয় দিয়েছেন, সেইজন্য আপনাকে ধন্যবাদ জানাই এবং যেসব বিষয়গুলির প্রতি দৃষ্টি দিতে বললাম সেইগুলি দেখবেন, এই প্রত্যাশা রেখে আমি এই বিলকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সৌগত রায় ঃ** মিঃ ডেপুটি স্পিকার স্যার, আমি এখানে বলতে চাই, মাননীয় অর্থমন্ত্রী যে ফিনান্স বিল নিয়ে এসেছেন তার উপর কিছু আলোচনা করছি। ট্র্যাডিশনালি ফিনান্স বিলের উপর অ্যামেন্ডমেন্ট দেওয়া হয় না, তার কারণ যে কর প্রস্তাব ইতিমধ্যে বাজেট বক্তৃতাতে রাখা হয়েছে সেইগুলি ফিনান্স বিলের মধ্যে ইনক্লুড করা হয়। যদি অর্থমন্ত্রী কোনও বিশেষ ছাড় দিতে চান নতুন করে ঘোষণা করতে চান তাহলে একমাত্র সেটা তিনি নিজে অ্যামেন্ডমেন্ট হিসাবে ফিনান্স বিলে আনতে পারেন। আমার মনে আছে, গতবারে উনি সোনা এবং সোনার গহনার উপর এইরকম ছাড় দিয়ে এসেছিলেন এবং চা-এর উপর এই রকম ছাড় বাজেটে অ্যানাউন্স করার পর পরবর্তীকালে ঘোষণা করেছেন। আমি আশা করি অর্থমন্ত্রী এবারেও সেই ধরনের কিছু ছাড় ঘোষণা করবেন। এইসব কথা বলার আগে আমার কাছে একটা জিনিস স্পষ্ট হয়নি যে অর্থমন্ত্রীর ট্যাক্সেশনের দর্শনটা কি, ফিলোজফিটা কি? একটা দর্শন হয়, আমি করের উপর সামগ্রিকভাবে ছাড় দেব। ছাড় দিয়ে আমার অর্থনীতির উন্নয়নটা একটু ত্বরান্বিত হবে এবং তাতে আমার ছাড়ের উপর যে লোকসান সেটা অর্থনীতির গতিতে সেটা ত্বরান্বিত করে ক্ষতিটা মেটাব। এখানে উদাহরণ হিসাবে চিদাম্বরম সাহেবের কথা বলা যেতে পারে, যদিও আমি তাকে খুব একটা পছন্দ করি না, তার চাইতে অনেক বেশি ভদ্রলোক অসীমবাবু। কিন্তু চিদাম্বরমবাবু যেটা বাজেটে দেখিয়েছেন, সেটা সত্যিই সাহস দেখিয়েছেন। উনি কি করেছেন, একেবারে ইনকাম ট্যাক্স-এর স্ট্যান্ডার্ড ডিডাকশন বাড়িয়ে দিয়েছেন, কত লোককে একসাথে বের করে দিয়েছেন। কাস্টমস পিক ডিউটি একেবারে উনি কমিয়ে দিয়েছেন ৫০ শতাংশ থেকে ৪০ শতাংশ করেছেন। ক্যাপিট্যাল গুড্‌স-এর উপর ডিউটি ২৫ শতাংশ থেকে ২০ শতাংশ করে দিয়েছেন। এবং যেটা সবাই চেয়েছিলেন শেয়ারে যে ডিভিডেন্ট পাওয়া যায় তার উপর ট্যাক্স এক্‌জেমশন উনি করে দিয়েছেন। মিনিমাম অল্টারনেট ট্যাক্স এক্সপোর্টারদের ক্ষেত্রে উনি বাদ দিয়ে দিয়েছেন। ওর প্রায় ২ লক্ষ ৮২ হাজার কোটি টাকার বাজেট। এর ফলে যে অর্থনীতির গ্রোথ হবে, যে ক্ষতিটা হবে, সেটা তিনি মেক-আপ করতে পারবেন, আসলে এটা হচ্ছে প্রো মার্কেট ওরিয়েন্টেড। এটা একটা বোঝা যায় চিদাম্বরম সাহেবের বাজেট বাজার অর্থনীতি ঘেঁষা বাজেট। আপনি সেটা পছন্দ নাও করতে পারেন। আপনি মনে করতে পারেন, ইম্পোর্টারদের এত ছাড় দেওয়া উচিৎ নয়। বাজেটে তার একটা ডাইরেকশন আছে। সাধারণভাবে অ্যাক্রস দি বাজেট রেখেছেন। কাস্টমস ডিউটি কমিয়েছেন, এক্সাইজ ডিউটি এক একটা এক রকম রয়েছে, ইনকাম ট্যাক্স কমিয়েছেন, কমিয়ে উনি ইকনমিক গ্রোথ আনার চেষ্টা করছেন। আমাদের অর্থমন্ত্রীকে আমি প্রথমে প্রশ্ন করতে চাই যে, ওর বাজেট

কোন ফিলজফির? একটা ফিলজফি হতে পারত যে সেল্‌স ট্যাক্স অ্যাক্রস দি বোর্ড উনি কমিয়ে দিলেন। কমিয়ে উনি আরও বেশি করে সেল্‌স ট্যাক্স যাতে আদায় করা যায় তার উপর জোর দিলেন। আমাদের অর্থমন্ত্রী কি করেছেন, কাস্টমস ডিউটির ক্ষেত্রে উনি নতুন জিনিস করেছেন; উনি পিক রেট অফ সেল্‌স ট্যাক্স ২০ শতাংশ থেকে কমিয়ে ১৫ শতাংশ বোধহয় করে দিয়েছেন, ১৫ শতাংশ সারচার্জ করে দিয়েছেন।

[2-20 – 2-30 p.m.]

একবার কমাচ্ছেন, আবার সমস্ত সেল্‌স ট্যাক্সের উপর পাঁচ পারসেন্ট সারচার্জ বসিয়ে দিয়েছেন। কেন? গত বছর তুলে দিলেন আবার এ বছর নিয়ে এলেন। তাহলে এটার দর্শনটা কি? উনি বড়লোকদের যে কয়েকটা জিনিসের উপর উনি ট্যাক্স বাড়িয়েছেন। আমি বুঝতে পারতাম উনি বামপন্থী দলের মন্ত্রী, উনি বড়লোকদের সমস্ত ব্যবহার্য জিনিসের উপর ট্যাক্স বাড়িয়েছেন। উনি লাক্সারী ট্যাক্স বাড়িয়েছেন। লাক্সারী ট্যাক্স কিসের উপর বাড়িয়েছেন? বিরাট একটা লিস্ট আছে। আপনারা হয়তো সে লিস্ট দেখেছেন। দামী গগল্‌স থেকে শুরু করে ক্রিস্টাল অ্যান্ড কাটগ্লাসের জিনিসপত্র, বড় রঙিন টি.ভি., এক হাজারের বেশি দামী সানগ্লাস, এক হাজারের বেশি দামী ফাউন্টেন পেন, চার হাজারের বেশি দামী কোট, সাতশো টাকার বেশি জিন্‌স অ্যান্ড ট্রাউজারস, শার্ট, টী-শার্ট এবং উচ্চ মূল্যের বাথরুম ফিটিংস। এক কথায় যেগুলো অবস্থাপন্ন লোক ব্যবহার করে। তাদের উনি লাক্সারী ট্যাক্সের আওতায় নিয়ে এসেছেন। উনি বলেছেন এই যে লাক্সারী ট্যাক্স তুলব এর থেকে ১০ কোটি টাকা বেশি পাব। বোঝা গেল ওঁর ওরিয়েন্টেশন হচ্ছে বড়লোকদের ট্যাক্স করে রাজ্যের গরিব মানুষদের ট্যাক্স তুলে দিয়ে তারপর উনি কি করেছেন? ছাড় দিয়ে দিয়েছেন হোটেলে। ১২ পারসেন্ট থেকে কমিয়ে ১০ পারসেন্ট করে দিয়েছেন। উনি বলেছেন পর্যটন শিল্প আমাকে বেনিফিট দেবে। তাহলে কি হোটেল লবির মুখ চেয়েই এই বাজেট করা হয়েছে। শুধু তাই নয় এর আগে হোটেলের রান্না করা খাবারের উপর ট্যাক্স ছাড় ছিল ২০ পারসেন্ট। উনি সেটাকে কমিয়ে একেবারে ১৫ পারসেন্ট করে দিয়েছেন। ইংরাজিতে একটা কথা আছে, উইল দি রিয়েল পার্সেন স্ট্যান্ড আপ? তো আমি বলব উইল দি রিয়েল অসীম দাশগুপ্ত স্ট্যান্ড আপ? কোনটা আসল অসীম দাশগুপ্ত, যিনি বড়লোকদের ব্যবহার্য জিনিসের উপর ট্যাক্স বসিয়েছেন তিনি আসল না যিনি হোটেলের কুকড় ফুডের উপর ছাড় দিয়েছেন তিনি আসল? আর কোথায় ছাড় দিয়েছেন, কন্ট্রোল সেল্‌স ট্যাক্সের ক্ষেত্রে কোন জিনিসের উপর ছাড় দিয়েছেন। কন্ট্রোল সেল্‌স ট্যাক্সের ক্ষেত্রে তিনি বলেছেন আমাদের টার্ন ওভার বাড়ছে। উনি ছাড় দিয়েছেন কিসের উপর ভ্যাকুয়াম ক্লিনার, মাইক্রো-ওভেন, ওয়াশিং মেশিন, টেলিভিশন, ভি.সি.পি., ভি.সি.আর., মিউজিক সিস্টেম, টেপ ডেক, ওয়াশিং মেশিন, কম্পিউটার। এগুলো কারা ব্যবহার করে? একদিকে উনি বলেছেন বড়লোকরা স্টাইলিস্ট ক্লাস, ওরা কেন বেশি ট্যাক্স দেবে না, আবার উনি এক জায়গায় বলছেন যে, ভ্যাকুয়াম ক্লিনার, ওয়াশিং মেশিন, ইনফরমেটিক যারা ব্যবহার করছে

তাকে আমি ট্যাক্সের ছাড় দেব। তাহলে হোয়াট ইজ ইওর ফিলোজফি? আসলে উনি কি চেয়েছেন? উনি চেয়েছেন টু টিঙ্কার উইথ দি বাজেট। বাজেট নিয়ে খেলাধূলা করতে চেয়েছেন। এই বাজেটে একটা বলিষ্ঠতার দরকার ছিল। ইট ল্যাক্স বোল্ডনেস। ঠিক আছে ট্যাক্স কমিয়ে দিয়েছেন তাতে দেখা যাক গ্রোথ হয় কিনা। আপনার ট্যাক্স পলিসি, ফিলোজফিটা আমাকে একটু বুঝিয়ে বলবেন। আরও একটা জিনিস লক্ষ্য করছি উনি কয়েকটা ক্ষেত্রে চিদাম্বরমকে অনুসরণ করেছেন। চিদাম্বরমও হোটেলে একটা ছাড় দিয়েছেন। তাহলে হোটেল লবিই এবার ভারতবর্ষে জিতছে? এরা সব ব্যাপারেই ছাড় পেয়ে যাবে। আমি আবার দেখছি টু হুইলারস, মোটর ভেহিকলসের ক্ষেত্রে সেন্ট্রাল গভর্নমেন্ট একটা ছাড় দিয়েছে। আমাদের এখানেও মোটর ভেহিকলসের ক্ষেত্রে ছাড় দেওয়া হয়েছে। কিনা গাড়ি বিক্রি হচ্ছে না। গাড়ির সেল্‌স ট্যাক্স কমিয়ে গাড়ির বিক্রি বাড়ানো হচ্ছে। এতে এই ফিলোজফি এস্টাবলিশ হয় না যে আপনি বড়লোকদের উপর ট্যাক্স বাড়াচ্ছেন।

এটাই এস্টাবলিশ হয় যে, আপনি ট্যাক্স নিয়ে খেলা করছেন। এখানে একটু বাড়াচ্ছেন, আবার ওখানে একটু কমাচ্ছেন। এটা দিয়ে এটাই এস্টাবলিশ হয়। আমি তাই আপনাকে বলব যে, আপনি কোন বলিষ্ঠতা দেখাতে পারলেন না। আপনি এবার এটা একটু পরিষ্কার করে বলবেন আমাদের, এটাই আশা করি। এবার আমি আপনাকে একটা মৌলিক প্রশ্ন করব। আমাদের রাজ্যে দরকারি একগাদা আইটেমে সেল্‌স ট্যাক্স রয়েছে এবং সেল্‌স ট্যাক্সে অলরেডি একটা বড় মেশিনারি রয়েছে। আমাদের রাজ্যের সবচেয়ে বড় প্রবলেম হচ্ছে— সরকারি কর্মচারিদের মাইনে দেওয়া। বেশি লোক মানেই রাজ্য সরকারের আবার পুঁজি বাঁচে না। বেশি কিছু উনি করতে পারছেন না, যদিও আমার সেল্‌স ট্যাক্স-এর টপ অফিসারদের উপর যথেষ্ট মায়া আছে। এর কারণ হচ্ছে—রাজ্য বাজেটের ২০ পারসেন্ট টাকাই সেল্‌স ট্যাক্স থেকে তুলতে হবে। সেখানে মাথার উপর দিকে কোন ইনফ্রাস্ট্রাকচার নেই। ইনকামট্যাক্স পশ্চিমবঙ্গ থেকে ওঠে ২৪০০ থেকে ২৫০০ কোটি টাকা: ইনকাম ট্যাক্সের হিসাবে দেখছিলাম যে, ইনকাম ট্যাক্স কমিশনার আছেন ৪৮ জন আর সেল্‌স ট্যাক্সের থেকে আপনি তুলছেন ২০ শো কোটি টাকা। কিন্তু সেখানে একজন মাত্র কমিশনার। তাহলে উপরের দিকে আপনার কোনও ইনফ্রাস্ট্রাকচার নেই। কিন্তু যেখানে আপনার আসল প্রবলেম সেটা আপনি দেখেন না। আপনার সেল্‌স ট্যাক্সের মেন প্রবলেম হচ্ছে ছোট ছোট অসংখ্য আইটেমের উপর সেল্‌স ট্যাক্স রয়েছে। তার একটা হিসাব করা দরকার। সরকার পক্ষ থেকে অন কস্ট এফেকটিভনেস অফ দ্য ট্যাক্স সবসময়ই যেকোনও জিনিস করতে গেলে কস্ট বেনিফিট রেশিও করতে হয়। এই ব্যাপারে স্টাডি করতে হয়। যদি দেখা যায় যে, কর আদায় করতে যা খরচ হচ্ছে, কিন্তু সেই পরিমাণ কর আদায় হচ্ছে না, তবে সেটা তুলে দেওয়াই ভাল। এগ্রিকালচারাল ইনকাম ট্যাক্স তুলে দিয়েছেন। এটা আপনি ঠিকই করেছেন। এটাতে আমরা সাপোর্ট করেছি। এক্ষেত্রে যে আদায় হত, তারজন্য এতবড় মেশিনারি রাখা চলে না। উনি গতবার অকট্রয় তুলে দিলেন। এতে অনেক কর্মচারী আপত্তি তুলেছিলেন। আমরা সমর্থন

করছি। অকট্রয় তুলে দিয়ে সেল্‌স ট্যাক্স বাড়িয়েছেন এটা আপনি ঠিকই করেছেন। উলুবেড়িয়া চেকপোস্টে গাড়ির তিন মাইল লাইন পড়ে যেত। ওখানে একটা দালালদের চক্র গড়ে উঠেছিল। এটা ওঠাতে ভাল হয়েছে। সেইজন্য আমরা সাপোর্ট করেছিলাম। আজকেও সাপোর্ট করছি। আজকে যেগুলি কস্ট এফেকটিভ আইটেম, যেগুলি থেকে আপনার বেশি ট্যাক্স আদায় হবে, তার উপর আপনি কনসেন্ট্রেট করুন। আপনি মেশিনারির উপর যাতে চাপ কম পড়ে সেদিকে লক্ষ্য করুন। আপনার দপ্তরের বেয়ারা লোক বাড়ালে হবে না। এই বেয়ারা লোক বাড়িয়ে লাভ নেই। আপনি দেখবেন যে, সবাই কম্পিউটার অ্যাকাউন্টিং করছে। আপনার দপ্তরের ক্ষমতা আছে যে, কম্পিউটার অ্যাকাউন্টিং ক্র্যাকিং করবে। আজকাল দেখবেন যে, সি বি আই যখন তদন্ত করতে যায়, তখন ওরা কম্পিউটার ক্র্যাক করেন। তেমনি সেল্‌স ট্যাক্সের ক্ষেত্রে যদি কম্পিউটার ক্র্যাক করেন, তাহলে অ্যাকাউন্টিং ভাল হবে। আপনার ডিপার্টমেন্টে সেইরকম ইক্যুইপড লোক টপ লেভেলে নেই। আপনার ডিপার্টমেন্টে টেকনিক্যালি কোয়ালিফায়েড লোক টপ লেভেলে নেই। তার ফলে যেখানে ফাঁকি ধরা যেত, সেখানে ফাঁকি ধরতে পারছেন না। এই তো জয়ন্তবাবু বলেছেন—শুনে ভাল লাগল যে, এবারও আরও কয়েকটা আইটেমে ট্যাক্স বাড়ানো যেত। কিন্তু সেখানে ট্যাক্স বাড়ল না। যেমন—ঘোড় দৌড়। আর সি টি সি'র গোল্ডেন জুবিলি সেন্টিনারিতে মুখ্যমন্ত্রী উপস্থিত ছিলেন। ওখানকার সভাপতি মুখ্যমন্ত্রীকে বললেন যে, 'দেখবেন ঘোড় দৌড়ের ক্ষেত্রে ট্যাক্স যেন না বাড়ে।' উনি তখন বললেন যে, ঠিক আছে—এতে ট্যাক্স বাড়বে না। মুখ্যমন্ত্রী হোটেল উদ্বোধন করলেন। সেখানে ওঁনাকে বলা হল যে, যেন হোটেল ট্যাক্সের ব্যাপারটা দেখা হয়। সেখানে উনি বললেন যে, ঠিক আছে—হোটেল ট্যাক্স ছাড় দিতে হবে।

[2-30 – 2-40 p.m.]

ওর অনেক প্রবলেম আছে, আমি ওঁর রেস্ট্রিকশনটা বুঝি। অসীমবাবু, আমি বলতে চাই, জয়ন্তবাবু যেটা বলেছেন যে, ভিডিও শোয়িং-এর উপর আরও ট্যাক্স কেন বসানো হল না? ফরেন লিকার, ইন্ডিয়ান মেড্ ফরেন লিকার এখন আমাদের দেশে ইমপোর্টেড লিকার তৈরি হচ্ছে। কিন্তু তার উপর আরেকটু ট্যাক্স কেন আদায় করলেন না, এবং তার রেজিস্ট্রেশন কি আছে? এছাড়া আমি আগেরদিন বলেছি যে লাক্সারি অ্যাপার্টমেন্টের উপর যেমন, ২০ লক্ষ টাকার উপর কোন অ্যাপার্টমেন্ট তৈরি হলে তার উপর ২০ পারসেন্ট ট্যাক্স করলেও বেশি নয়। কিন্তু সেটা তো করা হল না। কিন্তু আপনি বললেন, তাতে বিল্ডিং ট্রেডিং-এ রেস্ট্রিকশন এসে যাবে। যারা ৩০ লক্ষ, ৪০ লক্ষ, ৫০ লক্ষ, ১ কোটি টাকা দিয়ে অ্যাপার্টমেন্ট কিনেছেন, তাঁরা কেন রাজ্য সরকারকে ৫ লক্ষ, ১০ লক্ষ টাকা দেবে না? সেইখানে আপনি টাচ্ করতে পারলেন না। তাই আমি আবার বলছি যেখান থেকে বাল্ক্ ট্যাক্স তোলা যায় সেই জায়গাটা আপনি ছেড়ে দিলেন। আপনি অসংখ্য ছোট ছোট আইটেমের উপর ট্যাক্স ধরার চেষ্টা করছেন এবং এটা আপনার পক্ষে ডিফিকাল্ট হবে। মন্ত্রীর কাছে আমাদের দাবি,

সেণ্ট্রালে ট্যাক্সের উপর স্টাডি করার জন্য যেমন চেল্লাইয়া কমিটি আছে, তেমনি ওয়েস্ট বেঙ্গলেও একটা হাই পাওয়ার ট্যাক্স কমিটি উনি তৈরি করুন। ওঁর পছন্দমতো ট্যাক্স এক্সপার্ট দিয়ে কমিটি তৈরি করুন। তারা স্টাডি করুন যে, এই এই ট্যাক্সগুলোর উপর জোর দেওয়া উচিত এবং যদি এরকম একটা প্যাটার্ন আমাদের দেশে থাকে, তাহলে আমরা বুঝতে পারব যে ট্যাক্সটা কোন লাইনে বাড়বে। আনফরচুনেটলি পশ্চিমবঙ্গে এখনও পর্যন্ত সেল্‌স ট্যাক্সে এরকম একটা হাই পাওয়ার ইনকোয়ারি হয়নি। ফলে রাজ্যের অনেক প্রবলেম হচ্ছে। সেণ্ট্রালে যেহেতু চেল্লাইয়া কমিটি আছে সেজন্য ওঁরা বছর বছর ওটাকে ফলো করলে বলতে পারেন—আমরা এই এই রেকমেন্ডেশনগুলো মেনে নিয়েছি, আর এগুলো মানিনি। কিন্তু এখানে সেটা এখনও পর্যন্ত করা যায়নি। আমি দ্বিতীয় প্রবলেমটা ওনাকে বলি। যেখানে জেনুইন ব্যবসায়ীরা প্রবলেমে পড়ছেন এবং তারজন্য তারা উঠে যাচ্ছেন। এখানে একটা নিয়ম আছে যে আপনি যদি কোন রেজিস্টার্ড ডিলারকে বা ইনপোর্টারকে কোনও জিনিস বিক্রি করেন তাহলে কনসেশনাল রেটে জিনিসটা বিক্রি হয় এবং তার বিনিময়ে ওর সেল্‌স ডিক্লারেশন দিতে হয়। এখানে আমি একটা একজাম্পল আপনাকে বলছি। ধরুন একটা ছোট ম্যানুফ্যাকচারার আছে, যে পলিথিন্ প্যাকেট বিক্রি করে চা কোম্পানির কাছে। যাকে বিক্রি করছে সে হয়তো টি এক্সপোর্টার। আমাদের আইন অনুযায়ী যে এক্সপোর্টার সে হচ্ছে এক্সজেমশন ফ্রম সেল্‌স ট্যাক্স। তার ফলে, আমি ছোট একটা ম্যানুফ্যাকচারার, টি এক্সপোর্টারের কাছে আমি প্যাকেট বিক্রি করলাম, তার আমাকে সেল্‌স ট্যাক্স ডিক্লারেশন ফর্ম দেওয়ার কথা, কিন্তু সে কোনও কারণে আমাকে সেল্‌স ট্যাক্স ডিক্লারেশন ফর্ম দিল না, তখন কি হবে? আমি একটা ছোট ম্যানুফ্যাকচারার, আমার উপর তখন ঐ পুরো সেল্‌স ট্যাক্স দেওয়ার দায়িত্ব পড়বে এবং এটা খুব আন-ফেয়ার। তার কারণ একটা ছোট ম্যানুফ্যাকচারার ৫টা কম্পিটিটর আছে, সে বলছে ঠিক আছে।

ডিলার এক্সপোর্টার রেজিস্টার্ড ডিলার। অন্য সবাই সেল্‌স ট্যাক্স ছাড়াই দিচ্ছে, সেল্‌স ট্যাক্স লাগবে না। যে ফর্ম দিলনা বা দেওয়ার সময় ঘোরালো, তার ফলে যাকে ফর্ম দিল না তার উপর পুরো সেল্‌স ট্যাক্সের লায়াবিলিটিটা পড়ল। আমি জানি, ছোট ছোট অনেক কোম্পানি আছে যারা উঠে গেছে। অসীমবাবু আপনার মনে থাকবে ২ বছর আগে আমি একটা ছেলেকে আপনার কাছে নিয়ে গিয়েছিলাম, সে লিলি বিস্কুট কোম্পানিতে প্যাকেট সাপ্লাই করেছিল। লিলি বিস্কুট কোম্পানি সরকারের কোম্পানি। কিন্তু তাকে সেল্‌স ট্যাক্স ডিক্লারেশন ফর্ম দিচ্ছে না। অনেক কেন্দ্রীয় সরকারের কোম্পানি আছে যারা নিজেদের প্রবলেমের জন্য সেল্‌স ট্যাক্স ডিক্লারেশন ফর্ম দিচ্ছে না। সিক হয়ে গেছে বা যেকোনও কারণেই হোক তারা সেল্‌স ট্যাক্স ডিক্লারেশন ফর্ম দিচ্ছে না। কিন্তু যারা সাপ্লাই করেছিল তারা না টাকা পাচ্ছে, না সেল্‌স ট্যাক্সের দায়িত্ব থেকে অব্যাহতি পাচ্ছে। আমি আপনাকে অনুরোধ করব আপনি কন্সিডার করুন, এই যে সাপ্লাই টু সিক্ কোম্পানি ইন পাবলিক সেক্টর, স্টেট অর সেণ্ট্রাল, এরা যা পাচ্ছে তার বিনিময়ে ডিক্লারেশন ফর্ম দিচ্ছে না, তাদের

ক্ষেত্রটাকে আলাদাভাবে আপনি বিচার করবেন। হ্যাঁ, ট্যাক্স আদায় করে কোম্পানিকে তুলে দেওয়া আপনার উদ্দেশ্য নয়। জেনুইন যেগুলো, সেগুলো আমরা আপনার কাছে দিয়েছি। সেগুলোর মধ্যে স্টেট গভর্নমেন্টের বহু কোম্পানি আছে। যেমন লিলি বিস্কুট কোম্পানির কথা বললাম, তারা ঠিকমতো ডিক্লারেশন ফর্ম দিতে পারছেন না। আমার মনে হয় এটা আপনার বিশেষভাবে দেখা দরকার আছে। আরেকটা ব্যাপার আপনাকে আমি বলছি যেখানে একটা বড় ট্যাক্স ফাঁকি হচ্ছে—আপনি নতুন কোম্পানি হলে তাদের ৩ বছরের জন্য সেল্‌স ট্যাক্স এক্সজেম্পট করে দেন।

অনেক আনস্ক্রুপুলাস ট্রেডার্স করছে কি, তিন বছর কোম্পানি চালাবার পর গণেশ উল্টে দিচ্ছে। আজকে ধরুন দোকানটার নাম ছিল অসীম ট্রেডার্স, তিন বছর পর জ্যোতি ম্যানুফ্যাকচারার্স করে দিয়ে আবার কনসেশনটা পেল। কিন্তু অরিজিন্যালি চার বছর হয়ে গেছে এবং ট্যাক্স দেওয়ার কথা। সেই লোকটার উপর পার্সোনাল লায়াবিলিটি ফিক্স করা দরকার। এরকম বহু কোম্পানি হচ্ছে এবং তুলে দিচ্ছে। দুটো ইন্ডাস্ট্রির কথা বলছি, যেখানে প্যাকটিক্যালি ২০ পারসেন্ট ট্যাক্স কালেকশন হচ্ছে না। সেল্‌স ট্যাক্স বা ইনকাম ট্যাক্স ৫০ পারসেন্টের বেশি কোন রাজ্য বা কেন্দ্র আদায় করতে পারে না। সেল্‌স ট্যাক্স এবং ইনকাম ট্যাক্স যা আদায় হয়, তার দ্বিগুণ হতে পারে। কিন্তু এর জন্য যথেষ্ট লোক নেই, পরিকাঠামো নেই এবং ট্যাক্স রিকভারি প্রবলেম আছে। আইনের ব্যাপারটা এমন যে, সেল্‌স ট্যাক্স রিকভারিতে বিশেষ সাহায্য করে না। এটা সিরিয়াসলি ভাবা দরকার। আজকাল কি হচ্ছে, ম্যানুফ্যাকচারার্সরা ডাইরেক্টলি পাঠিয়ে দিচ্ছে মার্কেটে। আপনি হয়ত একটা প্ল্যাস্টিক ব্যাগ কিনবেন, তারা কোনও চালান দেবে না। উইদাউট চালানে মাল আসছে, বিক্রি হচ্ছে, সরকার ট্যাক্স থেকে বাদ পড়ে যাচ্ছে। এটা সিরিয়াসলি ভাবা দরকার। কারখানার গেটেই যেমন এক্সাইজ ধরা হচ্ছে, সেল্‌স ট্যাক্সও সেখান থেকে নেওয়া যায় কিনা, সিঙ্গল পয়েন্ট করা যায় কিনা ভাববেন। হাওড়ার অনেক স্টিল রি-রোলিং মিল ট্যাক্স দেয় না। ওখান থেকে লরিতে মাল বেরিয়ে যায়—তখন এক্সাইজ দেয়, কিন্তু দোকানগুলোতে গেলে বলে স্টিল রড নিয়ে যান, কিন্তু বিল কাটব না। এখানেও আপনার সরকার পুরোপুরি ফাঁকি পড়ে গেল। মনমোহন সিং বলেছেন, সারা দেশে সেল্‌স ট্যাক্স এবং এক্সাইজকে মার্জ করতে হবে। সেটা না হলে কন্ট্রোল অন ম্যানুফ্যাকচার্স অ্যান্ড সেল্‌স আনা যাবে না। সমস্যা হচ্ছে, এক্সাইজ হচ্ছে সেন্ট্রালি কালেকটেড ট্যাক্স, আর সেল্‌স ট্যাক্স হচ্ছে রাজ্যের আদায়কৃত। আশা করব, আগামীদিনে যখন সব রাজ্যের মুখ্যমন্ত্রীদের সম্মেলন হবে, তখন এই বিষয়টি আলোচনা হবে—সেল্‌স ট্যাক্স—এক্সাইজকে যুক্ত করা যায় কিনা। যা সেল্‌স ট্যাক্স আদায় হতে পারে তা হচ্ছে না, সরকার সরাসরি রেভিনিউ লস করছে। আমরাও চাই, আরও বেশি রেভিনিউ আদায় হোক এবং আমরাও দাবি করতে পারি আরও বেশি খরচ করুন এই এই উদ্দেশ্যে।

আর একটি বিষয় জিজ্ঞেস করছি—লাক্সারি ট্যাক্সের ব্যাপারে। আগে বোধ হয় ৫টি

আইটেমে ছিল, এবারে আরও ১৭টি মতো আইটেমে এনেছেন। এই ১৭টির মধ্যে সেল্স ট্যাক্স—লাক্সারি ট্যাক্সের কো-রিলেশন কি? একই জিনিসে আগে সেল্স ট্যাক্স, পরে লাক্সারি ট্যাক্স দেবে? তাহলে অসীমবাবু, ইজ দিজ নট অ্যান ইন্সিডেন্ট অফ্ ডবল ট্যাক্সেশন? হাউ ডু ইউ কো-অর্ডিনেট? সেল্স ট্যাক্স দেবে, তারপর লাক্সারি ট্যাক্স দেবে? এটা ক্রিয়ার নয় এখনও পর্যন্ত। গতবার বেশি তুলতে পারেননি, আই. টি সি.র সাথে মামলা চলায়। এবার পান মশ্লা, সিগারেটের আবার হবে কি? এই ব্যাপারটা পরিষ্কার করা দরকার যে, লাক্সারি ট্যাক্স অ্যান্ড ইটস্ রিলেশন ভিস্যাবি সেল্স ট্যাক্স। কেননা, দুটো এক ব্যাপারে ট্যাক্স সন্দেহ নেই।

[2-40 – 2-50 p.m.]

এবারে আমি আসছি, ভ্যালু অ্যাডেড ট্যাক্স সম্বন্ধে। আপনি ভ্যালু অ্যাডেড ট্যাক্সটা নতুন করে ইন্ট্রোডিউস করেছেন। এ ব্যাপারে কোনও সন্দেহ নেই যে, ভ্যালু অ্যাডেড ট্যাক্সটা মোর প্রোডাক্ট কনসার্ন দ্যান ডাইরেক্ট ট্যাক্স। সেন্ট্রাল গভর্নমেন্ট বহুদিন আগেই এই ভ্যালু অ্যাডেড ট্যাক্স চেঞ্জ করে মডিফায়েড ভ্যালু অ্যাডেড ট্যাক্স করে দিয়েছেন। এ বিষয়ে আপনি এখানে একটা লিস্টও দিয়েছেন। কিন্তু আমাদের প্রশ্ন আপনি কি এটা হিসাব করেছেন যে কত? আপনি বলছেন, ভ্যালু অ্যাডেড ট্যাক্স করলে নরমালি ট্যাক্স কমে যায় এবং আমাদের আশ্বাস দিচ্ছেন, টি. ভি., পাটজাত দ্রব্যে ভ্যালু অ্যাডেড ট্যাক্স করেছেন এবং যদি কোনও একটা পয়েন্টে ভ্যালু অ্যাডেড হয়ে থাকে তাহলে ছাড় পাবে—এটা ভাল কথা। কিন্তু ভ্যালু অ্যাডেড ট্যাক্সে টোটাল ট্যাক্স কত দাঁড়াচ্ছে? আপনি বলছেন, যদি কোনও ট্যাক্স ছাড় থাকে তাহলে ইন্ডাস্ট্রিগুলো তার বেনিফিট নিয়ে নিন। আপনি ১০টা আইটেমে ভ্যালু অ্যাডেড ট্যাক্স বসিয়েছেন। এর নিট বেনিফিট কত এই ইন্ডাস্ট্রিগুলো পাবে? এবং ভ্যালু অ্যাডেড ট্যাক্সের যে ক্যালকুলেশন সেটার আপনি কিভাবে কতটা করবেন সেটা যদি বুঝিয়ে বলেন তাহলে আমরা বুঝতে পারি। তাই আমি প্রথমেই বাজেট বক্তৃতায় বলেছিলাম, আপনার ফিলোজফি, আপনি বলেছেন—শিল্প ও কৃষিতে উৎপাদন বৃদ্ধি, সাধারণ ক্রেতার সুবিধা দান, ব্যবসার স্থানান্তকরণ বন্ধ করা, বিশেষ কিছু বিলাস দ্রব্যে আরও কর আরোপ এবং কর পদ্ধতির আরও সরলীকরণ। এর সঙ্গে কি ট্যাক্স প্রোপোজালের সাযুজ্য থাকে? আপনি বলছেন, ভ্যালু অ্যাডেড ট্যাক্স থেকে পাটজাত দ্রব্যের ক্ষেত্রে উৎসাহ পেল। কিন্তু এতে কি সিক ইন্ডাস্ট্রি সুস্থ হয়ে যাবে? আপনি বুঝিয়ে দিন একটা জুট মিলে অ্যাভারেজে কত টার্ন ওভার হলে কত ভ্যালু অ্যাডেড ট্যাক্সের সুবিধা পাবে? কিন্তু এখানে এ বিষয়ে কোনও হিসাব দেওয়া হয়নি। আপনি সাধারণ ক্রেতার ক্ষেত্রে বলেছেন, কোনও সুবিধা হবে না, কারণ ৫ পারসেন্ট সারচার্জ বসিয়ে যে ৬০ কোটি টাকা আদায় হবে এটা ইনডাইরেক্ট ট্যাক্সের উপর পড়বে, সব জিনিসের দাম একটু একটু করে বেড়ে যাবে। আপনি ব্যবসায় স্থানান্তর প্রবণতা বন্ধ করার কথা বলেছেন, সেন্ট্রাল সেল্স ট্যাক্স কমিয়ে দিয়েছেন, ১ পারসেন্ট করে দিয়েছেন ৯টি জিনিসের ক্ষেত্রে। কিন্তু সেগুলো সব লাক্সারি আইটেম।

অর্থাৎ আগে যেটা বলা হয়েছে, বিশেষ কিছু বিলাস সামগ্রীর উপর কর আরোপ এবং তার সঙ্গে ব্যবসার স্থানান্তর বন্ধ করা, এটা আপনার প্রিন্সিপ্যাল বিরোধী। এটা ডাইরেক্ট কন্ট্রাডিকশন হয়ে যাচ্ছে। লাস্টলি আপনি কর ব্যবস্থার সরলিকরণের কথা বলেছেন। আমি আগের বাজেট বক্তৃতায়ও বলেছিলাম যে, এই সরলীকরণ হয়নি। এটা ঠিক হয়নি। ওয়েস্ট বেঙ্গল সেল্‌স ট্যাক্স অ্যাক্ট '৯৪ করেছেন। এটা কম্প্রিহেনসিভ অ্যাক্ট, এটা লেজিসলেশন। প্রত্যেকবারই চেঞ্জ হচ্ছে। এবারে ফিন্যান্স বিলে অনেক চেঞ্জের সাজেশন আছে। সেগুলো পরে ডিটেল্‌সে বলব। কিন্তু আপনি এই পেপারগুলোর মধ্য দিয়ে যা বলেছেন, ব্যবসা থাকবে—তা আপনি অ্যাচিভ করতে পারেননি। তার কারণ হচ্ছে, আপনার স্টেটে যে ট্যাক্স বসান তা বসানোর সময় আপনি কখনও দেখেননি সেই আইটেমগুলোর উপর অন্য স্টেটে কি ট্যাক্স আছে। এ ব্যাপারে আমি একটা সিম্পিল আইটেমের কথা বলছি। প্লাস্টিক। দিল্লিতে প্ল্যাস্টিকের উপর ৪ পারসেন্ট, গুজরাটে ৪ পারসেন্ট কিন্তু আপনার এখানে ১৩ পারসেন্ট ট্যাক্স। ব্যবসায়ীরা আপনার এখান থেকে প্লাস্টিক না কিনে দিল্লি, গুজরাট থেকে কিনবে। এবং এক গাড়ি মাল ঢুকিয়ে দিতে পারলে ৯ পারসেন্ট সুবিধা পেয়ে যাবে। অর্থাৎ এই ৫টা অবজেক্ট সামনে রেখে আপনি যেটা করতে চাইছেন তা হচ্ছে না। এক্ষেত্রে ভারতবর্ষের অন্যান্য রাজ্যে যে ট্যাক্স রেট ফিক্স করা হয়েছে তা আপনি নজরে রাখেননি।

তাই আমি সামগ্রিকভাবে এই ট্যাক্সেশনের ব্যাপারে যে ফিলোজফি, আপনার এই প্রস্তাবগুলি আমি সমর্থন করতে পারছি না। আমার মনে হয় এই প্রস্তাবগুলির ইউনিফর্মিটি নেই, এটাতে ইউনিফর্মিটি থাকা প্রয়োজন ছিল, তা নেই। খাপছাড়াভাবে কিছু ছাড় আপনি দিয়েছেন। এগুলিকে সাপোর্ট না করার কোনও কারণ নেই আমাদের। আপনি বলেছেন, নন কটন ইয়ার্নের উপর বিক্রয় কর ১২ থেকে ৫ পারসেন্ট করেছেন, বৈদ্যুতিক পাখা শিল্পেও ১৫ থেকে ১২ পারসেন্ট করেছেন। বৈদ্যুতিক টর্চের উপরও বিক্রয় কর ১২ থেকে কমিয়ে ৫ পারসেন্ট করেছেন, কৃষিভিত্তিক শিল্পের ক্ষেত্রে ঘন্টা প্রতি ১ টন ক্ষমতা সম্পন্ন রাবারাইজড সেলারের উপর বিক্রয় কর ১২ থেকে কমিয়ে ৫ পারসেন্ট করেছেন, এটা আমরা আগের দিনেই সমর্থন জানিয়েছি। রাইস প্ল্যান্টে ৭ থেকে ১২ পারসেন্ট করেছেন। এগজামটেড আইটেমে ছোটখাট আইটেম অ্যাড করেছেন, কার্ডিওলজিক্যাল স্টেথোস্কোপ, ক্যাথিটার, কে. সি. দাসের রসগোল্লা এগুলির উপর বিক্রয় কর তুলে নেবার প্রস্তাব করেছেন, এই বিষয়ে আপনার সাথে এক মত হতে পারছি না। আপনি যে ফিন্যান্সিয়াল বিল আজকে নিয়ে এসেছেন, এছাড়াও আরও কিছু উদ্দেশ্য আপনার আছে। আমি বলেছি এ বছর আপনি মদের উপর ট্যাক্স যে কোনও কারণেই হোক বাড়াননি, কিন্তু আপনি এবারে চোলাই মদের ব্যাপারে কড়াকড়ি করেছেন। "ওয়েস্ট বেঙ্গল এক্সাইজ অ্যাক্ট"-এ আপনি মনে করেছেন সেখানে কিছু টাকা অ্যাড করতে পারবেন। আপনি বাজেট স্পিচের এক জায়গায় বলেছেন, "আমি বঙ্গীয় আবগারি আইন, ১৯০৯-এর কিছু পরিবর্তন আনতে চাই। এর ফলে চোলাই মদ তৈরি চালান এবং বিক্রি বন্ধ করা যাবে এবং এর ফলে সমাজ ও স্বাস্থ্যের কারণে

বিপদজনক প্রভাব হ্রাস পাবে।" এ ক্ষেত্রে আপনি একটা নতুন আইটেম এনেছেন। আপনি বলেছেন হেম্প প্ল্যান্টের যাতে কাল্টিভেশন বাড়ানোর কথা। তাকে সমর্থন করছি। গাঁজার চাষ হচ্ছে, আপনি এখানে টোটালি বন্ধ করে দিতে চাইছেন এটা দেশে করা যাবে না, এটা আমরা সমর্থন করছি। নারকোটিক্ ড্রাগ অ্যান্ড সাইকোট্রপিক সাবস্ট্যান্সেস অ্যাক্ট থেকে বাদ দিচ্ছেন এটা আমরা সমর্থন করছি। আপনি এর ফাইনটা কিছু ক্ষেত্রে বাড়িয়েছেন। ১ হাজার থেকে বাড়িয়ে ৫ হাজার টাকা করেছেন,—এটা আমরা সমর্থন করছি। কিন্তু এখানে পশ্চিমবাংলায় চোলাই মদের যে সামগ্রিক প্রভাব সেটা কমাতে পারেননি। আবগারি বিভাগের মন্ত্রী ধীরেনবাবু এখানে আছেন। একদিকে আপনি বিভিন্ন জেলার যে লিকার কন্ট্রাক্টরদের লাইসেন্স দিয়েছেন। অনেক অভিযোগ উঠেছে এ নিয়ে বর্ধমানে কাকে লিকার কন্ট্রাক্টের লাইসেন্স দিয়েছেন সেটা আপনি জানেন, আমি আর নাম বলতে চাই না। তাদের পাশাপাশি প্রত্যেক দিন আপনার আন লাইসেন্সড লিকার বেড়ে যাচ্ছে ওই যে গ্যাপ থেকে যায়—এক্সাইজ দেওয়ার ফলে টাকার ডিফারেন্স হয় সেজন্য লোকে ইলিসিট লিকারের দিকে চলে যাচ্ছে। লিকার কনজামশন কমানোর জন্য কি করা যায় সেটা আপনাকে ভেবে দেখতে হবে। সেল্স ট্যাক্স বাড়িয়ে হবে না আরও সিভিয়ার ব্যবস্থা নিতে হবে। আপনি কিছু ব্যবস্থা নিয়েছেন আমি জানি, এগুলি ভাল কিন্তু যথেষ্ট ভাল নয়। আপনি কিছু অফেন্স বেলেবেল থেকে নন্‌বেলেবেল করে দিয়েছেন এটা আমার মনে হয় যথেষ্ট নয়। দ্বিতীয়ত বেঙ্গল অ্যামিউজমেন্ট ট্যাক্সের এন্টারটেইনমেন্ট অ্যান্ড লাকসারী ট্যাক্স রিকভারী করার ক্ষেত্রে একটা নতুন ব্যবস্থা করেছেন। ব্যাঙ্ক অ্যাকাউন্টের উপর চার্জ এস্টাব্লিশ করার অধিকার নিয়েছেন। সেজন্য পাওনা হবে। আপনি লাক্সারি ট্যাক্সে ১৭টা আইটেম করেছেন। বলা হচ্ছে ৫৪ কোটি টাকা লাক্সারি ট্যাক্স থেকে উঠবে। এটা আপনাদের ভাল করে ভেবে দেখতে হবে।

[2-50 – 3-00 p.m.]

আমি আগেই আপনাকে ভ্যালু অ্যাডেড ট্যাক্সের কথা বলেছি। আপনার কাছে শেষে বিনীতভাবে রাখতে চাই, আপনার হোল বাজেটের যে ফিলজফি তা আমাদের কাছে এখনও ক্লিয়ার নয়। আপনি কনসেশন টুওয়ার্ডস ডেভেলপমেন্ট করেছেন, সেটা আমি আগেও বলেছি, ঐ ইন্ডাস্ট্রিজের ব্যাপারে ইনসেনটিভ দেবার ব্যাপারটা। এর মধ্যে ৯২ কোটি টাকা দিয়েছেন। এই একটাই আপনার উৎসাহদানের প্রচেষ্টা রয়েছে আদারওয়াইজ আপনি শুরু করেছিলেন ৫২ কোটি টাকা ঘাটতি দিয়ে, তারপর ৬০ প্লাস ১০—৭০ কোটি টাকার নতুন ট্যাক্স করলেন এবং তারপর এবারে ১০ কোটি টাকার ডেফিসিট বাজেট করলেন। না এতে নতুন রিসোর্স মবিলাইজেশনের ব্যাপার আছে, না এতে ইন্ডাস্ট্রির ডেভেলপমেন্টের ব্যাপার আছে, না এতে জেনারেল উৎসাহদানের ব্যাপার আছে। এইভাবে আপনি বাজেট করলেন। তারপর আপনি রোড পারমিশনের ব্যাপারটা ২৪ ঘন্টা থেকে বাড়িয়ে ৪৮ ঘন্টা করলেন এবং আপনি এটা ৩০ দিন বাড়ানোর লক্ষ্যের কথা বলেছেন। এই ব্যাপারটাও আমরা বুঝতে চাই। এই নিয়ে তো ১১ বছর আপনার বাজেট করা হল, তাহলে এতদিন ২৪ ঘন্টা

ছিলই বা কেন? আর সত্যিই কি একটা স্টেট থেকে একটা গাড়ি এসে এখানে ২৪ ঘন্টার বেশি থাকে? আশা করি আপনি বলবেন যে কেন এটা ২৪ ঘন্টার জায়গায় ৪৮ ঘন্টা করলেন। পরিশেষে আমি বলব, আপনি যে করের প্রস্তাব নিয়ে এসেছেন এটা দেখে আমার মনে হয়েছে, যে জায়গায় কর বসানো যেত সেই জায়গায় আপনি সাফিসিয়েন্ট কর বসাননি। যে জায়গায় উৎসাহ দেবার ব্যাপার ছিল সেই জায়গায় তা সেইভাবে দেননি। এখানে আছে Assistance to West Bengal Industrial Units. সেখানে এখনও পর্যন্ত ৯২ কোটি টাকা মাত্র দিয়েছেন। একটা স্টেটে ইন্ডাস্ট্রি হবার ক্ষেত্রে এই বাজেটে যথেষ্ট টাকা দেননি। আমি বাজেট অ্যাট এ গ্লান্স দেখছিলাম, তাতে আছে এখানে ইন্ডাস্ট্রির জন্য মাত্র দিয়েছেন ২৯৮ কোটি টাকা আর টোট্যাল এখনও পর্যন্ত দিয়েছেন ৯২ কোটি টাকা ইনসেনটিভ, এতে ইন্ডাস্ট্রিজের ডেভেলপমেন্ট এ রাজ্যে হবে কি করে তা আমাদের কাছে ক্লিয়ার নয়। আমি কালকেও সাপ্লিমেন্টারি বাজেটের আলোচনার সময় বলেছিলাম যে আমাদের এ রাজ্যে রিসোর্স মবিলাইজেশনের ক্ষেত্রে আমরা যথেষ্ট এগুতে পারছি না। টোট্যাল বাজেটের মাত্র ৩২ পারসেন্ট আমাদের নিজেদের উৎস থেকে বা ট্যাক্স থেকে আমরা আদায় করতে পারছি, ২৮ পারসেন্ট হচ্ছে সেন্ট্রাল গভর্নমেন্টের ডাইরেক্ট গ্রান্ট এবং বাকি ৪০ পারসেন্ট আমরা লোন হিসাবে নিচ্ছি। এই লোনের ইন্টারেস্ট পেমেন্টটা আমাদের কাছে প্রতি বছর একটা বার্ডেন হয়ে দাঁড়িয়েছে। সুতরাং আমি আপনাকে বলব, কিভাবে রিসোর্স মবিলাইজেশন বাড়ানো যায়, কিভাবে ট্যাক্সের কস্ট এফেক্টিভনেসটা বাড়ানো যায়, কিভাবে এর মেথডটা সিমপ্লিফিকেশন করা যায় এবং কি করে জেনুইনলি গ্রোথ ওরিয়েন্টেড একটা ট্যাক্স সিস্টেম করা যায় সেদিকে বিশেষ দৃষ্টি দেবেন। পরিশেষে আমি বলব, ফাইন্যান্স বিলের মর্যাদা রেখে শুকনো ফাইন্যান্স বিল পাস না করা আরও কিছু কনসেশন দেবার কথা আপনি ঘোষণা করবেন।

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, দি ওয়েস্ট বেঙ্গল ফাইন্যান্স বিল, ১৯৯৭-এর সমর্থনে বক্তব্য রাখতে গিয়ে আমি বিরোধী দলের মাননীয় সদস্যরা— শ্রী রাজেশ খৈতান, শ্রী সৌগত রায় যেসব প্রশ্ন তুলেছেন তার জবাব দেবার চেষ্টা করব এবং ওদের যে কথাগুলি যুক্তি দিয়ে খণ্ডন করা দরকার সেগুলি যুক্তি দিয়ে খণ্ডন করব। মাননীয় সদস্য শ্রী জয়ন্ত বিশ্বাস মহাশয়ও কয়েকটি বিষয় নিয়ে বলেছেন, সে সম্পর্কেও কয়েকটি কথা বলব।

আপনি তো আমার সময় ২০ মিনিট সীমাবদ্ধ করেছেন। তারমধ্যে যতটা সম্ভব আমি তার উত্তর দিচ্ছি। প্রথমত আমি এইভাবে শুরু করছি, বাজেটের মূল উদ্দেশ্যের ক্ষেত্রে মাননীয় অধ্যক্ষ মহাশয়, ইদানিংকালে কেন্দ্রীয় বাজেটগুলো আমাদের রাজ্য বা কোনও রাজ্যের ক্ষেত্রে বাজেট-এর মডেল হতে পারে না। আমাদের রাজ্যের ক্ষেত্রেও নয়। সেজন্য আমিও সেটি করিনি। তার মূল কারণ একটু বললেই বোঝা যাবে। মাননীয় সৌগত রায় একটি প্রশ্ন রেখেছেন, অ্যাকাডেমিকালি রেখেছেন যে, কেন্দ্রীয় অর্থমন্ত্রী নির্বিচারে যেভাবে

কর কমিয়েছেন, আমদানি কর হোক বা শুল্ক হোক, আপনি নির্বিচারে তো কমাননি? কোথাও কমিয়েছেন, কোথাও বাড়িয়েছেন, নির্বিচারে কমাননি কেন? ঝুঁকি নেননি কেন? আমি এটাতে একটু দীর্ঘ আলোচনায় যাব। প্রথমে একটু বলা উচিত যে, যেকোনও কেন্দ্রীয় অর্থমন্ত্রী, এখন যিনি আছেন তিনিও ব্যতিক্রম নন— ওঁদের একটা খুব বড় সুবিধা আছে। কোনও একটা সময়ে যদি করের আদায় কম হয়—ইদানিংকালে খুব কম হয়েছে, আমি আর একদিনের প্রশ্নের উত্তরে বলে দিয়েছিলাম যে, ডিভ্যালুয়েশন কি রকম কমে গিয়েছিল— ওঁরা যে কোনও সময়ে নোট ছাপিয়ে বা রিজার্ভ ব্যাঙ্ক থেকে অ্যাকোমোডেশন নিতে পারেন। বস্তুত রাজ্যগুলোও ১৯৮৪-৮৫ সাল পর্যন্ত পারত, ঐ ঝুঁকি নিত। কিন্তু তারপরে সেই ঝুঁকি নেওয়ার সুযোগ নেই। সুতরাং আপনি যে ঝুঁকির কথা বলছেন, বলতে পারেন। কেউ যদি বলেন, উপর থেকে ঝাঁপিয়ে পড়, পড়তে পারেন। ওঁদের একটা সেফটি নেট আছে। কিন্তু রাজ্যগুলোর তা নেই। এটা এই কারণে বললাম যে, আমরা বস্তুত দেখতে পাচ্ছি, এবারে কেন্দ্রীয় বাজেটে করগুলো বৃদ্ধির হার উনি (কেন্দ্রীয় অর্থমন্ত্রী) ধরেছেন ১৩ শতাংশ। আমরা ধরেছি ১৭ শতাংশ। আমরা তো ওদের চেয়ে বেশি কর আদায় এবং কর বৃদ্ধি করতে যাচ্ছি। এতে কোনও তফাৎ নেই। ওঁর সঙ্গে চিন্তাভাবনা আলাদা রাখার কারণ এই, আমি এটা স্বচ্ছতার সঙ্গেই বলছি। দ্বিতীয়ত, আমি আর একটি ব্যক্তিগত আলোচনায় মাননীয় সৌগত রায়কে বলেছিলাম, দেখুন, কেন্দ্রীয় বাজেটে বেশি বক্তব্য রাখা যায় না। কিন্তু এই কর ছাড় দেওয়ার পরে যে যে পরিকাঠামো উল্লেখ করে কেন্দ্রীয় মন্ত্রী শুরু করেছিলেন—বিদ্যুৎ, রাস্তা এবং সেচ—তিনটি ক্ষেত্রেই গত বছরের চেয়ে কম বরাদ্দ করেছেন। আমি এটাতে ওঁর চেয়ে বেশি দায়িত্বপূর্ণ হয়ে থাকার চেষ্টা করব আপনাদের কাছে। এইরকমভাবে কর ছাড় দিয়ে বাজেটের পরিকল্পনা খাতে কমিয়ে, এইসব জায়গায় ঘাটতি রেখে কর ছাড় দেওয়ার কোনও মানে নেই। এই ক্ষেত্রে আমি নিজেকে তফাৎ রেখেছি। এটির পরে আর একটি কথা মাননীয় সৌগত রায় দৃষ্টি আকর্ষণ করে ভাল করেছেন। এটি সাধারণত রাজ্য বাজেটে আসে না। কিন্তু দৃষ্টি আকর্ষণ করে ভাল করেছেন। সেটি হচ্ছে, কেন্দ্রীয় সরকার যেভাবে কর আহরণ করেন—রাজ্যের সঙ্গে তুলনা করে বলা ভাল— আপনি শুধু উৎপাদন শুল্কের ক্ষেত্রে বলেছেন। আমার নিজের যা মনে আছে, আমার ইনকাম ট্যাক্সের ফিগারগুলোও মনে থাকে। উৎপাদন শুল্কের গড় হার রাজ্যের বিক্রয় করের হারের দ্বিগুণ এখনও আছে—২০ শতাংশ হারে ঘোরাফেরা করে। আমাদের গড়টা তো ১০ শতাংশের আশেপাশে। হার আমাদের চেয়ে দ্বিগুণ এবং ট্যাক্স কালেকটিং মেশিনারি দ্বিগুন। আমাদের লোকজন সাড়ে পাঁচ হাজারের মতো। এটা হয়ত আপনাকে যিনি ব্রিফ করে থাকেন, তিনি তাড়াতাড়ি করতে গিয়ে ভুল করে ফেলেছেন। উপরের দিকে আগে একজন কমিশনার, আর অ্যাডিশনাল কমিশনারের সংখ্যা খুব কম ছিল। আমরা এটি বাড়িয়ে কমিশনারের নিচে দশজনের একটা বেস করেছি। আমাদের এখানে কিছুদিন আগে একটা এক্সপার্ট স্টাডি হয়েছে। আপনি যদি সময় দেন, আমি এই প্রসঙ্গে পরে আসব। প্রশ্নটি করে ভালই করেছেন। আমাদের যে লোকবল আছে, তার ঠিক দ্বিগুন লোকবল কিন্তু

গভর্নমেন্ট অফ ইন্ডিয়ার আছে। মানে, আমাদের চেয়ে রেটটা দ্বিগুন, লোকবলও দ্বিগুন। কিন্তু আমরা তো ওদের চেয়ে বেশি কালেক্ট করছি। ওরা দু'হাজার চারশো কোটির মতো কালেক্ট করেন, আর আমরা দু'হাজার আটশো কোটির মতো কালেক্ট করে ফেলি। সুতরাং এই ট্যাক্স কালেক্ট করার মডেলটা কোনও রাজ্যের মডেল হতে পারে না। ওদের দর্শনটা মডেল হতে পারে না, কালেক্ট করার মেশিনারিটাও মডেল হতে পারে না। ওদের থেকে আমি তাই নিজেকে তফাতে রেখেছি। এই প্রসঙ্গে আর একটি কথা বলেছেন বলতে গিয়ে, যখনই বলছিলেন, আমি ভেবেছিলাম আপনার ভুলটা হয়ত বুঝে থাকবেন। সেল্স ট্যাক্স আর এক্সাইজ ডিউটির ব্যাপারে আমাদের সংবিধানে ভিন্ন ভিন্ন ভাবে বলা আছে। সেল্স ট্যাক্স হচ্ছে কনজাম্পশনের উপরে আর এক্সাইজ ডিউটি হচ্ছে প্রোডাকশনের উপরে ফ্যাক্টরিতে এক্সাইজ ডিউটি কালেক্টেড হয়, আর সেল্স ট্যাক্স তো আপনারা জানেন, কনজাম্পশন-এর উপরে হয়। উনি বলতে গিয়ে বলেছেন, আচ্ছা, ফ্যাক্টরি গেটে কি সেল্স ট্যাক্স কালেক্ট করা যায় না। সেটা কালেক্ট করলেই তা সঙ্গে সঙ্গে আন-কনস্টিটিউশনাল হয়ে যাবে, তাই করা যায় না। তারপরে উনি বলেছেন, দুটোকে কি মিশিয়ে ফেলা যায় না? মনমোহন সিং কি বলেছেন জানি না, আমরা যখন আন্ডার গ্রাজুয়েট ক্লাসে পড়াই, একটা 'টিকা' থাকে। আমাদের একটা ফুট নোট থাকে, আর কি অ্যাড করলে কি হয় সেটির ভিত্তিতে বলেছেন।

[3-00 – 3-10 p.m.]

এর উল্টো প্রশ্নটা নিয়েও রাজ্যের অর্থমন্ত্রকের যে কমিটি আছে সেখানে বিস্তারিতভাবে এই নিয়ে আলোচনা হয়েছে। সেখানে শুধু বলেছি তাই নয়, আমরা দশম অর্থকমিশনের কাছে বলেছি যে, আপনারা যে এক্সাইজটা কালেক্ট কবেন সেটা আমাদের কালেক্ট করতে দিন, আপনাদের চেয়ে বেশি হারে আমরা কালেক্ট করতে পারব। ৩টে পণ্য যথা—তামাক, সুতিবস্ত্র এবং চিনি, আগে এগুলো আমরা কালেক্ট করতাম, আমাদের কাছ থেকে নিয়ে নেওয়া হয়। এবং নিয়ে গিয়ে অনেক কম কালেক্ট করছেন। আমরা বলেছি এই ৩টে পণ্য আমাদের কালেক্ট করতে দিন, আমরা অনেক বেশি কালেক্ট করব এবং আপনাদের চেয়েও বেশি। এবং আপনারা যা পেতেন সেটাই দেব আর উদ্বৃত্তটা আমাদের দিন। আমি মনে করি আমরা ভালই কালেক্ট করতে পারব। এইবার আমি মূল উদ্দেশ্যে আসছি কারণ অনেকেই জানতে চেয়েছেন যে, আমাদের মূল উদ্দেশ্যটা কি? আর খৈতান সাহেবও কিছু প্রশ্ন করেছেন, আমি সব ক'টা প্রশ্নের জবাব সময়ের মধ্যেই দেব। আমাদের উদ্দেশ্য ৫টি কিন্তু তারমধ্যে নানা অসুবিধার মধ্যে থেকে শুধু কর ব্যবস্থা এবং কর হারের ক্ষেত্রে আমরা একটা গুচ্ছ আনতে চাইছি। যাতে করে কৃষিতে উৎপাদনের উৎসাহ বৃদ্ধি আমরা করতে পারি। এবং ক্রেতাদেরও কিছুটা সুবিধা হবে। এবং অন্য রাজ্যে যে স্থানান্তর হয়ে যাচ্ছে সেটাকেও থামাতে পারি। বিলাস পণ্যের উপরে কিছুটা কর আরোপ করতেই হবে। প্রশাসনিক উন্নতি ও সরলীকরণ এই ৫টি ভাগের কথা আমি বললাম, তার আমি একটা একটা করে বলছি। আমি প্রথমেই 'ভ্যাট' দিয়ে শুরু করেছি। অর্থাৎ ভ্যালু অ্যাডেড ট্যাক্স নিয়ে বলছি।

খৈতান সাহেব মনে করেন যে এই ট্যাক্স বসানো উচিত হয়নি। সৌগত রায় মহাশয় অবশ্যি বলেছেন যে, না, এটা একটা প্রগ্রেসিভ ট্যাক্স, আবার বলে একথাও বলেছেন যে এই ট্যাক্স করে উনি কি করবেন? আমি এবার বোঝাচ্ছি—জুটের উপরে উদাহরণ দিয়ে বলতে চাই—এক্ষেত্রে দুটো কর আরোপ করা হয়। একটা হচ্ছে 'র' জুটের উপরে, আরেকটা হচ্ছে যে কোনও ম্যানুফ্যাকচারিং গুড্‌সের উপরে। দুটোর হারই হচ্ছে ৪ শতাংশ। এইবার 'ভ্যাট' নিয়ে বলছি। ভ্যাটের ক্ষেত্রে বলে রাখি এখন থেকে ১০ বছর আগে কেন্দ্রীয় সরকার ঠিক পুরোপুরি ভ্যাট নয়, মডিফায়েড ভ্যাট অর্থাৎ মড ভ্যাট লাগিয়েছিলেন, রাজ্যস্তরে লাগানোর জন্য আমরা নিজেরা একটা সিদ্ধান্ত নিই, এটা আগে কখনো হয়নি। দেড় বছর আগে কর ব্যবস্থাটা কি করব সেটা নিয়ে আমরা প্রশ্ন রেখেছিলাম। সেখানে কোনও শর্তাবলী-টর্তাবলী না আসাতে কোনও একটা কারণে সেই কমিটিতে আমাকে বারে বারে সভাপতিত্ব করতে হয়েছে। সেখানে ভ্যাটটা সম্পর্কে বলি, খুব সতর্কতার সঙ্গে ইন্ট্রোডিউস করতে হবে। আপনারা অবগত আছেন যে, মহারাষ্ট্রে ভ্যাট ইন্ট্রোডিউস করেছে, বিহারে আছে, তামিলনাড়ুতে করেছে, কর্ণাটকে করেছে এবং অন্ধ্রপ্রদেশে করেছে, কিন্তু তারা ভিন্ন ভিন্ন ফর্মে এটা ইন্ট্রোডিউস করেছে, পুরো ফর্মে কেউ করেননি। চট শিল্পের আমি একটা উদাহরণ দিই—ধরুন যদি একটা শিল্পোদ্যোগী একশো টাকার কাঁচা পাট ক্রয় করলেন, তাকে ৪ শতাংশ কর দিতে হবে। ওই কর যদি ঠিকমতো দেন এবং দিয়ে যদি ২০০ টাকার পণ্য সৃষ্টি করেন তাহলে তার উপরে তাকে আবার ৪ শতাংশ দিতে হবে। এই যে হার অর্থাৎ ৮ টাকা কর দিতে হবে। ভ্যালু অ্যাডেড ট্যাক্স হওয়া মানে ২০০ টাকার উপরে কর দিতে হবে না। দুশো থেকে আগে একশো আর চার নিয়ে ১০৪ বাদ যাবে। অর্থাৎ ৯৬ টাকার উপরে ৪ শতাংশ অর্থাৎ ৩.৪৭ শতাংশ কর দিতে হবে। যদি করের হারটাই শিল্পের উৎসাহের একটা অংশ হয়, একমাত্র অংশ নয়, তাহলে সেখানে ৮ টাকা দিতে হত। সেখানে ৩.৮৪ শতাংশ পশ্চিমবঙ্গকে দিতে হবে। এতে যে সুবিধা হবে সেটা ক্রেতার সুবিধা হবে। মাননীয় খৈতান সাহেব, আপনি তো শিল্পের ব্যাপারে খুব উদ্যোগী এবং আইনের দিক থেকে সবাইকেই চেনেন। এখানে দুটো জিনিস—যারা কর ফাঁকি দিতে চান আর যারা কর দিতে চান। যারা কর দিতে চান তারা রেহাই পেয়ে গেলেন। যারা ফাঁকি দিলেন না, আশা করি আপনারা তাদের পক্ষে এবং তাদের কাউকে কিছু বলবেন না এই কথা ধরে নিচ্ছি। যারা কর ফাঁকি দেবেন তারা তো অশুভতেই আসবেন, তাদের ব্রিফ আপনারা নেবেন কেন? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি এই ব্যাপারে ১০টি পণ্যের উদাহরণ দিচ্ছি। দশটি পণ্যের ভ্যাটের ক্ষেত্রে অসুবিধা হচ্ছে এতে কর এত কমবে যতক্ষণ না এর থেকে শিল্পোৎপাদন বৃদ্ধি পায়। দেখুন এটাতে শিল্পোদ্যোগীদের লাভই হল, আর যারা কিনছেন তাদেরও লাভ হল। সরকারের কিন্তু ক্ষতি হবে যতক্ষণ না উৎপাদন বৃদ্ধি না করতে পারব। দশটি ভ্যাট লাগিয়ে প্রথম বছরে আমরা মনে করছি ৬ কোটি টাকার ক্ষতি হয়। এগুলোর থেকে ৫০ কোটি টাকার মতো আমরা পাই। এখন আপনারা জিজ্ঞাসা করতে পারেন জুট থেকে কি পান? ৪২ কোটি টাকার মতো পেয়েছি, তার থেকে কম

পাচ্ছি না। আপনারা একটা প্রশ্ন করেছেন যে চায়ের সেসের ক্ষেত্রে আপনারা কতটা আদায় করতে পেরেছেন—জানাই যে এবারেতেও আমরা জিতে গেছি।

চা-র সেস নিয়ে শুধু সুপ্রিম কোর্ট আমাদের আপহোল্ড করেছেন তাই নয়, যেটা এরিয়ার পেমেন্ট ছিল ৬০ কোটি তাও দিয়ে দিয়েছেন এবং কারেন্ট প্রত্যেকেই দিচ্ছেন। আমরা মনে করি চা-শিল্পের ব্যাপারে কতকগুলি উৎসাহজনক পদক্ষেপ নিয়েছি। এতে সরকারের সঙ্গে সম্পর্ক ভাল শুধু নয়, তারা কথা রেখেছেন। আপনি আমাকে ইমপ্র্যাকটিকাল বলেছেন, আমি এখানে তথ্য দিয়ে নিজেকে বেশি ডিফেন্ড করতে চাই না, কেবল তথ্যটা দিলাম। যেহেতু আপনি বলেছেন কিভাবে আপনি কর আদায় করবেন। আমি কর প্রত্যেকটি ক্ষেত্র থেকে পেয়েছি, কিন্তু এই যে ক্ষতিটা ১০ কোটি, আমি ৫০ কোটি আদায় করতে পারি, আমার প্রতি বছরে ৬ কোটি টাকা ক্ষতি হবে। যদি শিল্প এতে রেসপন্স করে, যদি সত্যি এগিয়ে আসেন তাহলে বাড়তে শুরু করে। তৃতীয় বিশ্বের যে দেশগুলি এগিয়ে আসছে তারা প্রত্যেকে ভ্যাটে চলে গিয়েছেন। আমি ১০টা দিয়ে শুরু করছি। একটা হতে পারে তাকে তো একটা কাগজ আনতে হবে। মাননীয় সদস্য সৌগত রায় ডিক্লেয়ারেশন ফর্ম-এর কথা বলেছেন, আমি বস্তুত আপনাদের আমল থেকে আছি, এই ডিক্লেয়ারেশন ফর্ম আমি সরলীকরণ করতে চাই। ভ্যাটের একটা সুবিধা হচ্ছে, ডিক্লেয়ারেশন ফর্ম লাগবে না। এটা সবচেয়ে বড় সুবিধা। ভ্যাটের একটা সুবিধা হচ্ছে, তিনি নিজে আগে কি কর দিয়েছেন সেই কাগজটা আনবেন। যদি সেই কাগজটাতে তিনি কোনও কারণে—আমি খারাপ কথাটা ব্যবহার করতে চাইছি না, যে কাগজটা ঠিক নয়, অন্য কাগজ আনেন তার ক্ষেত্রে একটা বিকল্প ব্যবস্থা আমি রেখেছি। অ্যানুয়াল সার্ভে অফ ইন্ডাস্ট্রিজ-এর প্রত্যেকটি শিল্পের ইনপুট আউটপুট রোটেশনালি থাকে, আমি সেটা নিয়ে মিলিয়ে নেব। খুব ট্রান্সপারেন্ট রাখছি। এখানে ভ্যাটের ব্যাপারে যেটা বলছিলাম সেটা অমি বললাম। এর জন্য ক্লজ ৬(৫) -এ এই ভ্যাটকে অন্তর্ভুক্ত করলাম। সেক্শান ১৭-এর পরে এটা ঢুকবে। আমাদের বিভিন্ন পর্যায়ে যে কর মাল্টি পয়েন্ট ট্যাক্স থাকে, এবারে দেখবেন ফার্স্ট পয়েন্ট ট্যাক্স বস্তুত ২৪টা ছিল, তার সঙ্গে আপনি বলছিলেন বাড়তি কিছু করতে পারেন কিনা। আমি আপনাদের কথাবার্তা শুনে আরও ৬টি যোগ করেছি। মানে ৩৪টিকে সিঙ্গেল পয়েন্ট-এ আনলাম। সারা ভারতবর্ষের গড় হচ্ছে, দেখুন আমরা সাধারণভাবে পাঁচশোটি পণ্য শ্রেণীর উপর কর বসিয়েছি। জেনারেল ট্যাক্স বাদ দিচ্ছি। সমস্ত রাজ্য ভারতবর্ষের গড় হচ্ছে ২৫টা রাজ্যের মধ্যে ১০০টা তারা সিঙ্গেল পয়েন্টে এসেছেন। এর পরে আমরা ১২৩টা চলে এলাম। সারা ভারতের গড় এর চেয়ে বেশি। এটা আমি এইভাবে কিন্তু আসার চেষ্টা করছি। এরপরে আপনি আর একটা প্রশ্ন করেছেন, অন্য রাজ্যে চলে যাওয়ার ক্ষেত্রে আপনি কি করছেন, যেগুলি মনে হচ্ছে বিলাস সামগ্রী সেইগুলির উপর কেন করছেন? এখানে আমি আমার দৃষ্টিভঙ্গিকে খুব পরিষ্কার করে রেখেছি। ২০ শতাংশ কর-এর হার তো আমি আপনাদের কাছে আনলাম, এখন থেকে ৫ বছর আগে। উদ্দেশ্য ছিল এটা কি এনকারেজ

করছে, সেটা আমি বলতে চাই। কিন্তু একটা দেশের যে অর্থনীতি, সেটা আমি বলি বা না বলি যারা যা কেনার কিনছেন। কিন্তু অসুবিধা হচ্ছে, এর জন্য যেটুকু উৎপাদন কর্মসংস্থান হত সেটা মার খাচ্ছে। শুধু তাই নয়, বিহার ওড়িশা আমাদের সীমান্তর ওপাশে যে এজেন্টরা বসে গিয়েছে এবং জিনিস স্মাগল করে আনছে, সেখানে আমি করটা হারাচ্ছি। তারজন্য আমি যেটা করেছি, এখানে আমাদের মধ্যে কিন্তু সেটার স্ববিরোধিতা নেই। দুটোকে একসঙ্গে আনতে চাই। দেখবেন, সেল্‌স ট্যাক্স, ইন্টার-স্টেট সেল্‌স ট্যাক্স কমেছে, ঐটাও কমছে। ঠিক আছে, বিক্রিটা এখানে হোক। যদি উৎপাদন হয় তাহলে তার কর্মসংস্থানও এখানে হোক। হয়ে তার মধ্যে যেগুলি মহার্ঘ তার উপর আমি লাক্সারি ট্যাক্স আনব। লাক্সারি ট্যাক্স কিন্তু কনজামশন পয়েন্টে নয়। এটা হচ্ছে স্টক অফ দি কমোডিটিজ। হাইকোর্টে এই পয়েন্ট নিয়ে আমরা জিতে গিয়েছি। যার জন্য আমি বলেছিলাম এবারে ৪০ কোটি টাকা আদায় করব, সত্যি ৪৪ কোটি টাকা আদায় করেছি। বস্তুত সিগারেট থেকে ৪৩ কোটি আর অন্য অর্থাৎ মহার্ঘ জামা থেকে ১ কোটি টাকা আদায় করেছি। দেখুন, কেন্দ্রীয় সরকারের সঙ্গে তফাৎ হচ্ছে এই আমি নির্বিচারে দিইনি, উৎপাদন বাড়ানোর পরেও এর মধ্যে যেগুলি বেশি মহার্ঘ তার উপর কর এনেছি। এই দুটোকে আমরা একটা সহাবস্থানে আনতে চাচ্ছি। এটা আপনাদের হয়ত শুনতে খারাপ লাগবে। আমাদের বামপন্থীদের দৃষ্টিভঙ্গি, যারা এটা দিতে পারেন তারা কেয়ারও করেন না। ঐ ফাইভ পারসেন্ট ট্যাক্স দিচ্ছেন কিনা। আমি কিন্তু আমার রিসোর্স কালেকশন করে নেব। এই সুযোগে একটু বলে রাখি, বিল্ডিং ট্যাক্স নিয়ে কিন্তু জয়ন্তবাবু যেটা বলেছেন, আমি বস্তুত এই মাল্টি-স্টোরেড বিল্ডিং যারা রেজিস্ট্রেশনে ফাঁকি দেন, আমরা ভারতবর্ষের মধ্যে এই প্রথম এই করটা আনলাম। প্রথম বছর ধরে ১০ কোটি টাকা রেখেছি। মাননীয় সদস্য সৌগত রায় বলেছেন, রেটটা বাড়ান না, কিন্তু দেখবেন রেজিস্ট্রেশন যারা করেন না, সেটাকে অফেন্স করে আনছি রেজিস্ট্রেশন রেটটা আপনারা বলেছিলেন, আমি ১০ থেকে ৫ শতাংশে কমিয়েছি, ভারতবর্ষের গড় রেটটা রেজিস্ট্রেশনে এখন ফাইভ পারসেন্ট।

[3-10 – 3-20 p.m.]

আমি সার্ভেটা যা করেছি, ৪ তলার পর বা তার উঁচু বাড়ি, আমাদের হিসেবে তিন হাজারের একটু বেশি বাড়ি আমরা পেয়েছি। প্রতি বছর আমি ১০ কোটি রাখছি কিন্তু এটাকে বাড়াব এবং করের ছাড় নয়, কোনও প্রভাব আমার উপর পড়বে না। পড়ে না, কার্যকরও হয় না। আমি পরে আপনাদের এটা সম্বন্ধে রিপোর্ট করব। আমি বিক্রয় করের আর যেগুলো কমিয়েছি। রেটটা কমিয়েছি। সেগুলো কিন্তু লক্ষ্য করবেন, প্রিন্টিং বা ফ্যান এইগুলো আশেপাশের রাজ্যে আপনি যেটা বলছিলেন, সেই রাজ্যগুলোর মোটরযান। অনেক সময়ে প্রশ্ন উঠতে পারে, আমি মোটরযানের উপর করটা কমাতে গেলাম কেন—মোটর কারস এবং মোটর পার্টস। আমি সেই জায়গাটার নাম করতে চাই না, বিহারের যে জায়গায় এই রেজিস্ট্রেশনগুলো করে, সবাই যারা গাড়ি কিনছেন কলকাতার করটি ফাঁকি

দিয়ে গাড়ি চালিয়ে চলে আসছেন। মোটর পার্টস স্মাগল করে কখনো কখনো ট্রেনে আসে। আমি সিগারেটটা ধরতে গিয়ে জানি আর কি। করটা কমিয়ে আমি ট্রেড ডাইভারশনটা ঠেকাতে চেয়েছি। ট্রেড ডাইভারশনের পয়েন্টটা এখানে আসছে। তাছাড়া কর মুক্ত অনেকগুলো ক্ষেত্রে করা হয়েছে এবং আমি একটা কথা বলতে চেষ্টা করছি যেহেতু খৈতান মহাশয়, রেখেছিলেন। আমি আবার বলছি এই সারচার্জটা বলতে গিয়ে বলেছেন। সারচার্জের মূলটা বলি, এটা তো পয়েন্ট পাঁচ পারসেন্ট মানে যেখানে ১০ শতাংশ সাধারণভাবে কর হার থেকে থাকে, আগেই সারচার্জটা আমি করেছিলাম। ১১ শতাংশ, ১১.৫ শতাংশ হল। আমি আগের দিন অন্য একটা প্রশ্নের জবাবে বলেছিলাম, আমাদের যেটা নিত্যপ্রয়োজনীয় জিনিসপত্র সেটা এর থেকে বাদ যাচ্ছে এবং কনজিউমার প্রাইস ইন্ডেক্স ফর ইন্ডাস্ট্রিয়াল ওয়ার্কসের নিত্যপ্রয়োজনীয় জিনিসের ওয়েস্টেজ হচ্ছে ৬০ পারসেন্ট। মানে ০.৫-এর উপরে, সাধারণ মানুষের উপর এর প্রভাব পড়বে ২ পারসেন্ট। আপনি আমাকে একটা প্রশ্ন রেখেছিলেন যে আপনি বিলটা যেভাবে রেখেছেন সেটা এত কঠিন যে অঙ্কটা কেউ বুঝতে পারবে না। আমি বিলটা আরেকবার পড়লাম। না, আপনি এটা বিশ্বাস করে বলেননি। যার দাম ছিল ১০০ টাকা টার্ন ওভার। আগে যেখানে দিতে হত ১১১, বলা হচ্ছে ১১.৫ দেওয়ার জন্য। আপনি বলছেন ইউ আর ব্যাড ইন ক্যালকুলেশন, আমি বিশ্বাস করি না। কারণ এটুকু আপনি বুঝতে পারবেন। এটা খুবই সহজভাবে লেখা হয়েছে। গারনিশী প্রভিসন লক্ষ্য করুন। আপনারা দু'জনে দুটো মত রেখেছেন। আপনি গারনিশী প্রভিসনের সমর্থনে বলেছেন। মাননীয় সৌগত রায় আপনি কিন্তু সমর্থনে বলেননি। শুধু তাই নয়, আপনি এমনও বলেছেন এর জন্য সুপ্রীম কোর্টে গিয়ে কেউ খারিজও করতে পারে। আমি আপনার অবগতির জন্য জানাই, আপনি কিন্তু সমস্ত বিলটা পড়েননি। বিলের ল্যাঙ্গোয়েজে আছে একটা প্রেসক্রাইবড টাইম অথবা নোটিফিকেশনের টাইম ঠিক সেই ল্যাঙ্গোয়েজ, যে ল্যাঙ্গোয়েজ গারনিশীতে আছে অনেকদিন ধরে সেলস ট্যাক্সে। গারনিশী প্রভিসন আপনি জানেন এটা সিভিল প্রসিডিওর করছে এখন থেকে প্রায় ৯০ বছর ধরে আছে যে ল্যাঙ্গোয়েজ আছে টাইম টেস্টে ঠিক সেই ল্যাঙ্গোয়েজ। আপনি একজন আইনজীবী হয়ে সেটা বললেন কি করে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এর পরে আমি করগুলোর ক্ষেত্রে বলার পরে একটা কথা বলি—কর আদায়ের ক্ষেত্রে। মূল প্রস্তাব সৌগত রায় এনেছেন, এটা বলে আমি আমার বক্তব্য শেষ করব। আমি দেখছিলাম যে ৭৬-৭৭ সালে কত বিক্রয় কর আদায় হত আমাদের রাজ্যে। তখন ১৮০ কোটি টাকার মত আদায় হত। সেটা বৃদ্ধি করতে করতে গত বছরে আমরা ২ হাজার ৫০০ কোটি টাকায় পৌঁছে গেছি। ২ হাজার ৮০০ কোটি টাকা অতিক্রম করেছি। স্যার, দেশের বিক্রয় কর বা রাজ্যের কর আদায়ের যে হার বা ট্যাক্স একারস্ তার আগে ইদানিং একমাত্র নাইনথ ফিনান্স কমিশনে একটা কমেন্টস করা হয়েছিল। এটা দেখবেন মূল রিপোর্টের ১১১ পাতায় আছে। তাতে প্রত্যেক রাজ্যকে র‍্যাঙ্ক করা হয়েছে। ফিনান্স কমিটির রিপোর্ট অনুযায়ী ট্যাক্স কালেকশনে ওরা পশ্চিমবঙ্গকে এক নম্বর স্থান দিয়েছেন। তার পর কয়েকটা বছর চলে গেছে। আমি এটাকে রিভিউ করতে চাই।

সৌগত রায় একটা জায়গায় দৃষ্টি আকর্ষণ করেছেন, কর ব্যবস্থার ক্ষেত্রে। এটা বলতে পারেন। আমরা একটা ইন্টার মনিটরিং করে বস্তুত সর্বভারতীয় কমিটি যেখানে আমাকে সভাপতিত্ব করতে হয়, সেখানে একই কথা বলি। সেই কমিটির আন্ডারে ভারতবর্ষের স্টেট ট্যাক্সের এক্সপার্ট আমরা জড়ো করেছি প্রফেসর অমরেশ বাগচী থেকে শুরু করে তারা নিত্য যাতায়াত করেন। আরেকজন আছেন ডঃ পার্থ সোম। আমাদের সময়ে একই কলেজের ছাত্র ছিলেন। পার্থ এলেই আমি ওর সঙ্গে কথাবার্তা বলি। আমি যেখানে নিতে যাচ্ছি, আমি বিষয়টা একটু বলছি।

এই যে বিক্রয়কর, মানে জিনিসটা যে রাজ্যে বিক্রি হচ্ছে, সেটা হয় রাজ্যেই উৎপন্ন হয়েছে, অথবা অন্য রাজ্য থেকে এসেছে। আমি যদি মোট উৎপাদনের তথ্য ধরতে পারি, আর অন্য রাজ্য থেকে কি এসেছে সেটা ধরতে পারি, কোথায় যাচ্ছে ধরতে পারি, তাহলে মূল জায়গাটা ধরতে পারব। উৎপাদনের শুল্ক ধরার ক্ষেত্রে আমরা কেন্দ্রীয় সরকারের সঙ্গে সমন্বয় করেছি যে, আপনারা প্রোডাকশন এক্সাইজ বলে যেটা কালেক্ট করছেন, সেই তথ্য আমাদের দিন এবং অন্য রাজ্য থেকে যেগুলি আসছে, মূল যে চেক পোস্ট, সেই চেকপোস্ট চুঁচুড়া, কোচবিহার, জলপাইগুড়ি হতে পারে, সেখানে এই বিষয়ে ব্যবস্থা লাগু করে দিয়েছে। যে ট্রাকগুলি ঢুকছে, ঢোকামাত্র ট্রাকের নাম্বার, সেটা অন্য কোথায় যাবে, সেটা কিন্তু কম্পিউটারে ট্রান্সমিট করে চার্ট এবং গ্রুপ পৌঁছে দিই যে, ওমুক ট্রাক যাচ্ছে। প্রত্যেক শহর, আধা শহর, গঞ্জ, এলাকা, রাস্তা ধরে ধরে ডিলার যতগুলি আছে, যে গ্রুপ আছে, তার একটা কমপ্লিট লিস্ট আমরা করে দিয়েছি। সেটা একেবারে কম্পিউটারাইজড লিস্ট। সেখানে আমরা কিন্তু কাউকে হ্যারাস করতে চাই না। জাস্ট কি মাল এল, এর থেকে কি কর আদায় হবে, এটাই আমরা পাচ্ছি। এটা টোটালি কম্পিউটারাইজড। ঐটা লাগু করে দেব। লাগু হয়ে গেলে ডে টু ডে এবার সঙ্গে সঙ্গে আসবে। আপনি বলেছেন সৌগতবাবু যে, ঐটা করার জন্য এক্সপার্ট আছে। হ্যাঁ, আপনি শুনলে খুশি হবেন যে, আমরা কমার্শিয়াল ট্যাক্স এ যে অফিসারদের রিক্রুট করি, তাদের পড়াশোনা এত ভাল যে, যেকোনও এক নাম্বার কলেজের অধ্যাপক তাঁরা হতে পারতেন। তাদের অঙ্ক অর্থনীতি এবং কম্পিউটার ট্রেনিং এত ভাল যে, তাঁরা ঐটা করতে পারবেন, এই অবস্থা আমার আছে। এখনকার ইদানিংকালের রেকর্ডে আমি সেই প্রস্তাব রেখেছি। আর একটা কথা, এই কর আদায় যেভাবে আমরা করব, হারটা কমিয়েই করব এবং আশা করি শিল্পোদ্যোগী ডিলাররা এতে আমাদের কো-অপারেট করবেন। আমি আবারও বলছি যে, আমরা কাউকে হয়রানি করতে চাই না। কিন্তু কেউ যদি ফাঁকি দিতে চায়, কেউ যদি সবকারি কর্মচারীর সঙ্গে যোগসাজস করে, তাহলে আমি খুব শক্ত হাতে ধরতে যাচ্ছি। সেই হাত থেকে কেউ পালাতে পারবে না। আগামী বছরে কিন্তু কড়াভাবে একদিক থেকে করের হার কমিয়ে দেওয়ার আশ্বাস দিলাম যেমন, তেমন কর ফাঁকি রোধ করার শেষ জায়গা পর্যন্ত আমি যাব এবং আমার উপর প্রভাব খাটে না, বা কেউ খাটাবার চেষ্টা করে না। এই কথা বলে এই বিলের সমর্থন করে, আমি আমার বক্তব্য শেষ করছি।

The motion of Dr. Asim Kumar Dasgupta that the West Bengal Finance Bill, 1997 be taken into consideration, was then put and agreed to.

**Clauses 1 to 6 and Preamble**

The question that clauses 1 to 6 and Preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Dr. Asim Kumar Dasgupta** : Sir, I beg to move that the West Bengal Finance Bill, 1997, as settled in the Assembly, be passed.

**Shri Rajesh Khaitan** : Mr. Deputy Speaker, Sir, Mr. Finance Minister has said that I am lawyer and also a good one, but I do say that he is a good debater. He has very cleverly avoided my point of law relating to 17A which is being proposed to be incorporated in 7 A. I have said it is violative of principle of natural justice as time limit has not been prescribed. He has said, no, it has been prescribed. I wish to ask him, where is it? I do not find it. I have read the intended proposed amendment. And, secondly, I have drawn the attention of Mr. Finance Minister regarding the illegal, unconstitutional banking business which is being undertaken by S. R. & Co., i.e., Scoundrel, Rogue & Co. No mention has been made. A representation was made to the Chief Minister.

170 crores of Rupees have been embezzled but no reply has come from the Finance Minister. If he wants to give no reply, I have to ask what is the reply of the Hon'ble Finance Minister? After all money of the common people is involved. Embezzlement has taken place, police has been reported but they have not taken any action. It is a serious matter which affects common people. It is an unlawful, unconstitutional matter like taking money from the people and going scot free. I would request through your good office that Hon'ble Finance Minister replies these two points.

[3-20 – 3-30 p.m.]

**শ্রী সৌগত রায় :** আমি মন্ত্রীর কাছে একটা জিনিস জানতে চাইছিলাম যে ১৯৯৬-৯৭ সালের বাজেটে, রিভাইস্‌ড এস্টিমেটে টোটাল সেল্‌স ট্যাক্স ৩ হাজার কোটি টাকা রাখা হয়েছে। সে ক্ষেত্রে মন্ত্রীর কথায় বলতে হয় যে ২৮০০শো কোটি টাকার বেশি তুলতে পারবেন না। কারণ কেন্দ্রের ১৩ পার্টির সরকার ক্ষমতায় আসার পর যেকোনও কারণেই

হোক ইনভেস্টমেন্ট সাইহ হয়ে গেছে। কেউ টাকা ইনভেস্টমেন্ট করবে না। রিসোর্স ক্রাচ হয়ে গেছে। স্বাভাবিকভাবে ব্যবসায়ীদের টার্ন-ওভার কম হচ্ছে। সেল্‌স ট্যাক্স আয় কম হচ্ছে। সেটা ইনকর্পোরেট না করে ৩ হাজার কোটি টাকা কিসের বেসিসে সেল্‌স ট্যাক্স ধরে রাখলেন? আরেকটা কথা এই সুযোগে জিজ্ঞাসা করতে চাই। আমাদের রাজ্যে গত ২-১ বছর আগে মাননীয় অর্থমন্ত্রী চিট্‌ফান্ডগুলোর ব্যাপারে কড়া ব্যবস্থা নিয়েছিলেন। অনেকগুলো চিট্‌ ফান্ড কোলাপ্‌স করেছে। তারপর মাননীয় অর্থমন্ত্রী জানিয়েছিলেন যে এ ব্যাপারে হাউসকে সব জানাবেন। কিন্তু ঐ টাকা কোথায় গেল, ভেরোনা চিটফান্ড-এর কি হল, সরকার চিটফান্ডগুলোর ব্যাপারে কি ব্যবস্থা নিলেন সে ব্যাপারে থার্ড রিডিং-এ কাইন্ডলি জানালে ভাল হয়।

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত :** আর. এন. বি. সি. সম্পর্কে মাননীয় রাজেশ খৈতান মহাশয় প্রশ্ন রেখেছেন ১৭(এ) ক্ষেত্রে, এন্টারটেইনমেন্ট ট্যাক্স এগেইনস্ট ১৭(এ) আমি পড়ে দিচ্ছি—সাবজেক্ট টু সাচ কন্ডিশন অ্যান্ড রেস্ট্রিকশন অ্যাজ মে বি প্রেসক্রাইবড। ফোর্থ লাইনের একেবারে শেষে সেল্‌স ট্যাক্সের ক্ষেত্রে বলা হয়েছে অ্যাড মে বি প্রেসক্রাইবড। রুল্‌সে যেটা লে করি এক্সজাক্টলি সেম ল্যাঙ্গুয়েজ, সেল্‌স ট্যাক্সের প্রত্যেকটির ক্ষেত্রে একই বয়ান। তার থেকে কোন তফাৎ নেই। দ্বিতীয়ত যেটা মাননীয় সৌগতবাবু বলেছেন, আমি বাজেটের জবাবি ভাষণে বলেছিলাম, বিক্রয়করের ক্ষেত্রে মহারাষ্ট্রের মতো বড় রাজ্যের সেল্‌স ট্যাক্সের গ্রোথ হল ২ পারসেন্ট, সেখানে আমাদের রাজ্যের সেল্‌স ট্যাক্সের গ্রোথ ১০ পারসেন্ট। ২৮০০ শো কোটি টাকা আমরা অতিক্রম করে যাব। এখনও ৩-৪ দিন সময় আছে। আমরা অল্‌ আউট অ্যাফোর্ট নেব। কাউকে স্পেয়ার করব না। ২৮০০-৩০০০ কোটি টাকার মধ্যে আমরা যাওয়ার চেষ্টা করব। এটা আমাদের টার্গেট। আমাদের সেল্‌স ট্যাক্স ঠিক আছে। আর. এন. বি. সি.র বিরুদ্ধে আমাদের রাজ্যে সবচেয়ে বেশি জেহাদ ঘোষণা করা হয়েছে। আমাদের রাজ্যের ১০৮টি চিট্‌ ফান্ডের বিরুদ্ধে ব্যবস্থা নেওয়া হয়েছে। সেগুলোর বিরুদ্ধে পুলিশ অ্যাকশন নিয়েছে। রিজার্ভ ব্যাঙ্ক 'স্টপ-ফাংশনিং' করার নোটিস দিয়েছে।

নোটিস পড়ে গেছে। এর থেকে এতটুকু রিলেন্টিং নই। আপনি একটা কোম্পানির কথা বলেছেন, আমার কাছে কোনও কাগজ আসেনি। আমি আপনাকে অনুরোধ করব এবং সব সময় বলি, কাগজটা আমার কাছে দেবেন। আমার নাম-ধাম চাই না, এর কোনও প্রয়োজন নেই। যে যে বেআইনি কাজ করে—বড়, মাঝারি, ছোট খতম করেছি তাদের আইনের মধ্যে থেকে, এদেরও করব।

The motion of Dr. Ashim Kumar Dasgupta that the West Bengal Finance Bill, 1997, as settled in the Assembly, be passed, was then put and agreed to.

**মিঃ ডেপুটি স্পিকার :** দুটো বিল একসঙ্গে বলছি, একসঙ্গে আলোচনা হবে, এখন থেকে তিন ঘন্টা।

## The West Bengal Appropriation Bill, 1997

**Dr. Asim Kumar Dasgupta** : Sir, I beg to introduce the West Bengal Appropriation Bill, 1997.

(Secretary then read the title of the Bill)

**Dr. Asim Kumar Dasgupta** : Sir, I beg to move that the West Bengal Appropriation Bill, 1997, be taken into consideration.

## The West Bengal Appropriation (Vote on Account) Bill, 1997.

**Dr. Asim Kumar Dasgupta** : Sir, I beg to introduce the West Bengal Appropriation (Vote on Account) Bill, 1997.

(Secretary then read the title of the Bill)

**Dr. Asim Kumar Dasgupta** : Sir, I beg to move that the West Bengal Appropriation (Vote on Account) Bill, 1997, be taken into consideration.

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রীর অ্যাপ্রোপ্রিয়েশন বিল এবং ভোট অন অ্যাকাউন্ট একসঙ্গে শুরু হয়েছে, কিন্তু দুঃখের সঙ্গে এবং বিনীতভাবে বলছি, ইচ্ছা না থাকলেও বিরোধিতা করতে হচ্ছে। কারণ, অ্যাপ্রোপ্রিয়েশন বিল যেটা উনি চেয়েছেন, whereas it is expedient to authorise payment and appropriation of certain further sums from and out of the Consolidated Fund of West Bengal for the Services and purposes of the year ending on the thirty first day of March. এটা ৩১শে মার্চ ১৯৯৭ পর্যন্ত নিয়েছেন।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের পণ্ডিত অর্থমন্ত্রী নিঃসন্দেহে বুদ্ধিমান। আগে ওনার বক্তৃতা ভাল লাগত শুনতে। কিন্তু গত দু'বছর দেখছি বামপন্থী অর্থনীতির জায়গায় রাজনীতির কথাই বেশিবার হচ্ছে। বাজেট ভাষণে বললেন যে, এই যে আর্টিকেল 205(1) of the constitution of India. এটা সাপ্লিমেন্টারি Or additional expenditure charged on the consolidated fund.

[3-30 – 3-40 p.m.]

আমি প্রথমে ওঁকে স্মরণ করিয়ে দিই অ্যাডমিনিস্ট্রেশন অফ জাস্টিস সম্বন্ধে। তাতে আমি দেখতে পাচ্ছি, ভোটেড বাই দি লেজিসলেটিভ অ্যাসেম্বলি ১ কোটি ৪১ লক্ষ ৯৫ হাজার দিয়েছিলেন। এবারে চার্জড অন দি কনসোলিডেট ফান্ড ১ কোটি ৭৪ লক্ষ ৫ হাজার করে টোট্যাল ৩ কোটি ১৬ লক্ষ উনি চেয়েছেন।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয়কে জানাতে চাই, পশ্চিমবঙ্গ হাইকোর্টে কনটেম্পট অফ কোর্ট—সরকারি কর্মচারিরা আইন মানে না, হাইকোর্টের আদেশ মানে না, হাইকোর্টের আদেশ অবজ্ঞা করে—এই রকম ৮ হাজার কেস পেন্ডিং আছে। এই আট হাজার কন্টেম্পট অফ কোর্ট কেস ঝুলে রয়েছে বিভিন্ন সরকারি কর্মচারী—আই. এ. এস., আই. পি. এস., প্রভৃতির বিরুদ্ধে। কারো একদিনের জেল হচ্ছে, কেউ বা জজ সাহেবের কাছে ক্ষমতা চাইছেন। কিন্তু তা সত্ত্বেও এই বিচার ব্যবস্থাকে বাঁচিয়ে রাখতে ঐ ৩ কোটি ১৬ লক্ষ টাকা দিতে হবে। কিন্তু টাকাটা ঠিকমতো কাজে লাগছে কিনা সেটা আপনাকে দেখতে হবে।

আজকে দিনের পর দিন কোন একটা ডিপার্টমেন্ট—আপনি যদি আমাকে এই বিধানসভায় দাঁড়িয়ে বলতে পারেন, যে টাকা দেওয়া হয়েছে, যা বাজেট ভাষণে দিয়েছেন, আমি আগেও এ ব্যাপারে বলেছি, আমি শুনি ৩১শে মার্চের আগে ডিপার্টমেন্টে টাকা ছাড়া শুরু হয়। কিন্তু এটা করলে টাকা খরচ করতে পারা যাবে না। আপনাকে কনসোলিডেটেড ফান্ড থেকে নিতে হবে, দ্যাট ইজ ওভিয়াস এটা নিয়ে আপনাকে দিতে হবে এবং আর্টিকেল ২০৫এ এটা বলা আছে এবং সেইমতো চেয়েছেন। কিন্তু আমি আপনাকে জিজ্ঞাসা করতে চাই, এই যে টাকা বিচার বিভাগকে দিচ্ছেন, বিচার ব্যবস্থাটা ঠিকমতো চলছে কিনা, লোক বিচার পাচ্ছে কিনা—সেটা দেখেছেন কি? যদিও টাকা দিতেই হবে জুডিসিয়ারিকে বাঁচাতে। তাই আমি এই বিলকে মেনে নিতে পারছি না।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এখানে ৪২১০-তে ক্যাপিটাল আউট লে অন মেডিক্যাল অ্যান্ড পাবলিক হেল্‌থ সম্বন্ধে বলা হয়েছে। এতে কেন টাকা দেবেন? এখানে মাননীয় অর্থমন্ত্রী বলেছেন, ১৪১টা হাসপাতালে ডাক্তার নেই, চিকিৎসার ব্যবস্থা নেই। বিধানসভার মাননীয় সদস্যরা জানেন, গ্রামের হাসপাতালগুলোতে ওষুধ নেই, ডাক্তার নেই—চিকিৎসার কোনও ব্যবস্থা নেই। আজকে গ্রামের গরিব মানুষ চিকিৎসার কোনও সুযোগ পাচ্ছে না। কিন্তু তা সত্ত্বেও আমাদের এ বিষয়ে টাকা দিতে হচ্ছে এবং হবে। কিন্তু প্রতি বছর যে টাকা বাজেট বা অন্যান্য ফান্ড থেকে দেওয়া হচ্ছে তার টোট্যাল আউটপুটটা কি দাঁড়িয়েছে? আপনারা নিজেরাই এ বিষয়ে সন্তুষ্ট হতে পারছেন? মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি এমন একটা দপ্তরে বসে আছেন যে আপনি সকলের কাছে অপ্রিয় হয়ে আছেন। স্বাভাবিকভাবেই কোনও মন্ত্রী আপনার উপর সন্তুষ্ট নয়। আমি একটার পর একটা বিষয় নিয়ে বলব। যা বলছিলাম, ৩১শে মার্চের মধ্যে টাকা না দিলে, খরচ করা না গেলে সব স্ট্যাগন্যান্ট হয়ে যাবে। কিন্তু স্বাস্থ্য দপ্তরের গত বারের বাজেট ভাষণের মধ্যে দিয়ে দেখা যাচ্ছে যে, হেল্‌থ এবং ফ্যামিলি প্ল্যানিং-এর সব টাকা তারা খরচ করতে পারেননি।

সেভিংস হলে সেটা ডিপোজিট করতে হয়, কিন্তু আপনাদের ডিপোজিট নেই। সুতরাং যেখানে মেডিক্যাল, হেল্‌থের ব্যবস্থা নেই সেখানে আমরা নিশ্চয়ই বলব না খুব ভাল হচ্ছে,

সেখানেও টাকা দিতে হচ্ছে। আরেকটা ব্যাপার হল, ২২০২ জেনারেল এডুকেশন, আপনাদের কথায় মহামতি লেনিন বলেছে আপনাদের দুটো চোখ, একটা চোখ হচ্ছে এডুকেশন আর আরেকটা চোখ হচ্ছে বিদ্যুৎ। আমরা গত বারেও দেখেছি যে এডুকেশন খাতে যত টাকা দেওয়া হয়েছিল সেই টাকা আপনারা খরচ করতে পারেননি, আমার কাছে স্ট্যাটিস্টিক্স আছে, সমস্তটা আমি গত বারে বলেছিলাম। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে শিক্ষা ক্ষেত্রে নৈরাজ্য এসেছে, আজকে শুধু প্রশ্ন ফাঁস হচ্ছে তাই নয় আজকে বুদ্ধদেববাবু এক কথা বলেন, আবার শিক্ষামন্ত্রী আরেক কথা বলেন। আগে মধ্যশিক্ষা পর্ষদে আই. এ. এস. অফিসার সচিব ছিলেন। এখন শিক্ষাক্ষেত্রে এমন নৈরাজ্য সৃষ্টি করেছেন, এটাতে পলিটিক্যালি এক দলীয় শাসন ব্যবস্থা কায়েম করেছেন, এখন এই মধ্যশিক্ষা পর্ষদের সচিব আই. এ. এস. নন, তিনি একজন আপনাদের টপ্‌মোস্ট ক্যাডার, পুলিশ তাঁকে খুঁজে পাচ্ছে না। আজকে ভূগোলের প্রশ্নপত্র ফাঁস হয়েছে, উচ্চমাধ্যমিকের ক্ষেত্রেও একই অবস্থা। এডুকেশনাল ইনস্টিটিউশনগুলো আজকে ব্যবসার ক্ষেত্র হয়ে গেছে। শিক্ষামন্ত্রী এখানে ভাষণ দিয়েছিলেন ঠিক তার উল্টো ভাষণ বুদ্ধদেববাবু করেছেন। শিক্ষাক্ষেত্রে টাকা দিতে হবে? লেনিনের কথামতো তাঁদের দুটো চোখের একটা চোখ শিক্ষা যদি হয় তাহলে আমি বলব তারা কানা হয়েছেন। বিদ্যুতের ক্ষেত্রেও আপনারা বক্রেশ্বরের গল্প বলেছিলেন, বলেছিলেন আমাদের রাজ্যে অর্থ আছে, আমরা রক্ত দিয়ে বক্রেশ্বর তৈরি করব, কিন্তু বিদ্যুৎ দপ্তরকে টাকা দিতে হচ্ছে। গ্রামে বিদ্যুৎ নেই। আজকে আমরা দেখছি গ্রামে ৮ হাজার ৪৫৬টি মৌজায় কোনও বিদ্যুৎ পৌঁছায়নি। শিক্ষা ব্যবস্থা নষ্ট হয়েছে আপনাদের এক চোখ গেছে, আর গ্রামে বিদ্যুৎ পৌঁছায়নি তাই বলছি আপনাদের দুটো চোখই গেছে, আপনারা অন্ধ হয়েছেন। এই অন্ধ অবস্থায় সরকারের বাজেট অ্যাপ্রোপ্রিয়েশন বিল—আমি বলব মিস্ অ্যাপ্রোপ্রিয়েশন বিল—সব ক্ষেত্রেই আপনাদের একই অবস্থা, আমি কয়েকটির উদাহরণ দিলাম। আমি স্মরণ করিয়ে দিতে চাই আপনারা প্রত্যেকবারই বলেন যে আমাদের টাকা দিতে হবে। ক্লোজ অ্যান্ড সিক্ ইন্ডাস্ট্রিতে আজকে ২৩ হাজার ছোট-বড় শিল্প বন্ধ। উদ্যোগ কোথায়? টাকা নেই। নিশ্চয়ই দিতে হবে আমাদের, তা না-হলে অসুবিধা হবে। আজকে পি. এইচ. ই. দপ্তরের মন্ত্রী আছেন, আজকে রুর‍্যাল ওয়াটার সাপ্লাইয়ে আমরা ২০ বছরে কি দেখছি? পরিশোধীয় পানীয় জল সব গ্রামবাংলায় আমরা পৌঁছে দিতে পারছি না। তার পরেও আমরা দেখছি লোকে আর্সেনিকের জল খাচ্ছে এবং শত শত লোক আর্সেনিক রোগগ্রস্থ হয়ে ভুগছে। মাননীয় মন্ত্রী সেদিন বললেন যে একটা মাস্টার প্ল্যান করছেন। সাধুবাদ জানাচ্ছি তাঁকে, যে তিনি আর্সেনিক দূর করার জন্য বিরাট টাকা খরচ করে একটা মাস্টার প্ল্যান করেছেন।

[3-40 – 3-50 p.m.]

কিন্তু পাচ্ছে কি? ২০ বছর ধরে বামপন্থীদের দলগুলি এখানে বামফ্রন্ট সরকার চালাচ্ছে তাদের বামপন্থী নীতি নিয়ে, বামপন্থী অর্থনীতি নিয়ে কিন্তু পশ্চিমবঙ্গের অবস্থা কি

হয়েছে? প্রাইমারি শিক্ষার ব্যাপার নিয়ে আমি গতবার বলেছিলাম, আপনি দেখুন প্রাইমারির ১৬ হাজার শিক্ষক এখনও পর্যন্ত তাদের পেনশন পর্যন্ত পাননি অথচ এডুকেশন বাজেটের জন্য আপনি এক্সসেস অ্যামাউন্ট চাইছেন। আরও এক্সসেস অ্যামাউন্ট কনসোলিডেটেড ফান্ড থেকে নিতে হবে। এখানে বাজেট পাস হচ্ছে, তার অ্যাপ্রোপ্রিয়েশন বিল পাস হচ্ছে কিন্তু আমরা এগুতে পারছি কোথায়? আমি একটার পর একটা বলে গেলাম, দেখলাম, কোথাও আমরা এগুতে পারছি না। পানীয় জলের ক্ষেত্রে আমরা এগুতে পারিনি, স্বাস্থ্যের ক্ষেত্রে এগুতে পারিনি—অধিকাংশ স্বাস্থ্যকেন্দ্র তা বন্ধ হয়ে পড়ে আছে। ১৪১টা তো এমনিতেই নেই, ২৫৬টা ছোট ছোট হাসপাতাল, স্যার, আপনি শুনলে অবাক হবেন সেগুলি তালা মেরে বন্ধ করে রেখে দেওয়া হয়েছে। সেখানে কোন ডাক্তার বা ঔষুধ তো নেই, এমনকি ঘরগুলিও তালা মেরে বন্ধ করে রেখে দেওয়া হয়েছে। জুডিসিয়াল ডিপার্টমেন্টের ক্ষেত্রে দেখুন—বিচার নেই। স্বাস্থ্য দপ্তরের টাকা খরচ করতে পারেন না। কি চরম দুরাবস্থা চলেছে ভাবা যায় না। এ তো পশ্চিমবঙ্গের লজ্জা। শিক্ষার ক্ষেত্রে দেখুন, প্রশ্নপত্র ফাঁসের পর মন্ত্রী হাউসে আসতে ভয় পান, তিনি হাউসে প্রায় আসেন না। এই রকম একটা ভয়াবহ অবস্থা পশ্চিমবঙ্গের ক্ষেত্রে আপনারা তৈরি করেছেন। এর পর আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে বলব, এখানে আর্টিকেল ২০৫এর টোট্যাল ভায়োলেশন হয়েছে। আপনার যারা এক্সপার্ট রয়েছেন নিশ্চয় তারা আপনাকে সব বলে দেয় কিন্তু আমি বলব, এখানে ২০৫(১)টা আপনি দেখুন। আপনি যে নোট দিয়েছেন দুর্ভাগ্যের বিষয় সেখানে আপনি কিছুই বলেননি।

This supplementary or additional expenditure charged on the Consolidated Fund of West Bengal, but not exceeding, in any case, the amount shown in the Statement previously laid before the House in pursuance of the Article 205(1) of the Constitution of India.

মন্ত্রী মহাশয়কে আমি বলছি, ২০৫(১)টা একটু দেখবেন। সেখানে রিজিনস যা থাকা উচিত সেটা এখানে নেই। সেটা থাকলে মনে হয় ভাল হয়। এখানে টোট্যাল ভায়োলেশন অফ দি আর্টিকেল হচ্ছে। তারজন্য আপনার ডিপার্টমেন্ট চেষ্টা করছে কিনা জানি না। এখানে আছে,—

If amount authorised by the law made in accordance with the provision of Article 204 to be expended for a particular service for the current financial year is found to be insufficient for the purpose of the year or when a need has arisen during the current financial year for supplementary additional expenditure upon same new services not completed in the annual statement for the year. কোথায় স্টেটমেন্ট আছে—এখানে কিছুই নেই If any money spent or any service during the financial year

is exceeded to the amount granted for the service and for the year.

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনাকে বলি, টোট্যাল ভায়োলেশন হয়েছে, গ্রস ভায়োলেশন হয়েছে, গ্রস ভায়োলেশন অফ আর্টিকেল ২০৫(১) হয়েছে। এটা আপনাকে বলছি, কারণ আপনার রিজিনসের মধ্যে কোথাও নেই। আজকে এখানে দুটো বিল একসঙ্গে এসেছে। ভোট অন অ্যাকাউন্ট এবং অ্যাপ্রোপ্রিয়েশন বিল একই সঙ্গে আলোচিত হচ্ছে। আপনি জানেন, বিধানসভাকে এড়িয়ে, বিধানসভার মধ্যে না রেখে যে সমস্ত টাকা সেভিংস হয় অথবা এক্সেসেস হয়, সেগুলোকে বিধানসভাকে জানাতে হয়। বিধানসভাকে এড়িয়ে, সংবিধানকে ক্ষমতাচ্যুত করে যেভাবে এক্সসেস এক্সপেন্ডিচার হয়, যেভাবে সেভিংস হয়, আমি খুব দুঃখের সঙ্গে মাননীয় মন্ত্রী মহাশয়কে বলি, আপনি আগামী দিনে নিশ্চয়ই সেদিকে লক্ষ্য দেবেন। আপনি নিশ্চয়ই একজন কৃতি অর্থমন্ত্রী। কারণ আপনি যেভাবে থালার জল মালায় এবং মালার জল থালায় দিয়ে চলছেন, এটা আপনি ছাড়া আর কারও পক্ষে সম্ভব নয়। সেন্ট্রাল গভর্নমেন্টের যে টাকা তা কোথাও রেখে দিয়ে একেবারে বছরের শেষদিকে মন্ত্রীদের কাছে পৌঁছে দেন। আপনার নিশ্চয়ই কৃতিত্ব আছে। আপনি যুক্তির সঙ্গে সব অবতারণা করেন। কথায় আছে, কিছুদিনের জন্য কিছু লোককে বোকা বানানো যায় কিন্তু সব লোককে সব দিনের জন্য বোকা বানানো যায় না। আমি আপনাকে যেগুলো বললাম, কোন্ দপ্তরের দুর্নীতি, এফিসিয়েন্সির অভাব, অনেক দপ্তরে মিস এফিসিয়েন্সি রয়েছে, ওয়ার্ক কালচার নেই, তাদের জন্য আমরা টাকা দিই, খরচ হয়। কিন্তু কাজ হচ্ছে না। একটা স্ট্যাগনান্ট অবস্থায় এসে দাঁড়িয়েছে। আপনি অর্থমন্ত্রী হিসাবে এগুলো দেখবেন এই বিশ্বাস রেখে, এটাকে অ্যাপ্রোপ্রিয়েশন নয়, মিস অ্যাপ্রোপ্রিয়েশন বলব। আপনাকে আমি ধন্যবাদ দিচ্ছি, আপনি অত্যন্ত বুদ্ধিমত্তার সঙ্গে অর্থ দপ্তরকে চালাচ্ছেন। ধন্যবাদ।

**শ্রী বিদ্যুৎকুমার দাস :** মাননীয় সভাসদ মহাশয়, আমাদের অর্থমন্ত্রী 'দি ওয়েস্ট বেঙ্গল অ্যাপ্রোপ্রিয়েশন বিল, ১৯৯৭ এখানে পেশ করেছেন এবং তার সঙ্গে ওয়েস্ট বেঙ্গল অ্যাপ্রোপ্রিয়েশন (ভোট অন অ্যাকাউন্ট বিল), ১৯৯৭ এটিও এখানে পেশ করেছেন। এটি হল সাংবিধানিক বাধ্যবাধকতা, এটি মানতে হচ্ছে। আমাদের বিরোধীপক্ষের বন্ধুরাও সেই কথা মেনেছেন। সেই অনুসারে বিধানসভার অনুমতি নিয়ে কনসোলিডেটেড ফান্ড থেকে খরচ করতে হয়। তাই তিনি এটি এখানে নিয়ে এসেছেন। গতকাল সাপ্লিমেন্টারি বাজেটের আলোচনার সময়ে বিরোধীপক্ষের বন্ধুরা যে সমস্ত প্রশ্ন তুলেছিলেন, অর্থমন্ত্রী সেগুলোর জবাব দিয়ে দিয়েছেন। তা সত্ত্বেও এখানে সত্য বাপুলি মহাশয় কিছু কিছু বিষয় আলোচনায় নিয়ে এলেন। তারপর কথা এল যে, মাননীয় অর্থমন্ত্রী পণ্ডিত, তিনি বুদ্ধিমান, তাঁর দক্ষতা আছে। সব স্বীকার করে নিয়েও বললেন, বড় বেশি বেশি রাজনীতি করছেন। ঠিকই তো, একটা বিশেষ দৃষ্টিভঙ্গি যখন থাকে, তখন একটা রাজনৈতিক বক্তব্যও থাকে। সেই দৃষ্টিভঙ্গি যদি তুলে ধরা না হয়ে থাকে তবে কি দৃষ্টিভঙ্গিতে সরকার চলছে আর আপনাদের সঙ্গে তার পার্থক্য কি আছে, তাহলে তো সবকিছু ঠিকমতো ব্যক্ত হয় না। উনি একটা কংক্রিট উদাহরণ দিয়ে বলতে পারলেন না, কোথায় খরচ হচ্ছে না।

[3-50 - 4-00 p.m.]

তারপরে আপনারা জুডিশিয়ারী মামলার কথা বলেছেন, এখানে কার কৃতিত্ব জানি না, দিনের পর দিন দিন পড়ছে। তারজন্য তো সরকারের খরচও হচ্ছে, বাজেটের বাইরেই অতিরিক্ত খরচ হচ্ছে, আপনারা কি বলতে চাইছেন যে, পরিস্থিতি অনুযায়ী সেটা খরচ করা যাবে না, বন্ধ করে রাখতে হবে? শিক্ষার বিষয় নিয়ে বলেছেন যে, পরীক্ষায় প্রশ্নপত্র ফাঁসের জন্য শিক্ষামন্ত্রীকে পদত্যাগ করতে হবে। গতকাল আপনারা কি করেছেন—হুগলির ডি আই অফিসে গিয়ে ভাঙচুর করেছেন, এটাই হচ্ছে শিক্ষাক্ষেত্রে আপনাদের স্বাভাবিক পরিস্থিতি। আপনাদের সময়ে আপনারা কি করেছিলেন? ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত টেবিলের উপরে ছুরি রেখে তো পরীক্ষায় বসা হত। আপনাদেরই নেতা কলকাতা বিশ্ববিদ্যালয়ে, ঘরে বসে টোকাটুকি করে আইন পাশ করেছিলেন। তারপরে মাঠে বসে বই খুলে লিখে পাশ করেছিলেন। আপনার প্রশাসনের সাহায্য না পেয়ে কলকাতা বিশ্ববিদ্যালয় কোনও ব্যবস্থা নিতে পারেনি। তখন কি তারজন্য আপনারা কোনও তদন্ত করেছিলেন বা মন্ত্রী পদত্যাগ করেছিলেন? সেই সময়ে তো স্বর্গরাজ্য করে রেখেছিলেন এখন তো আর সেই অবস্থা নেই। এখন তদন্ত হচ্ছে অপরাধীকে ধরার চেষ্টা হচ্ছে। সেই সময়ে তো শিক্ষামন্ত্রীর পদত্যাগের দাবি করেননি। আজকে হঠাৎ করে এতো ব্যস্ত হয়ে পড়লেন কেন? তারপরে বিদ্যুতের ক্ষেত্রে কটা গ্রামে আপনারা বিদ্যুৎ পৌছাতে পেরেছিলেন? মাননীয় সিদ্ধার্থশঙ্কর রায় রেডিওতে সর্বদা প্রচার করেছিলেন যে অমুক গ্রামে বিদ্যুতিকরণ হল। কিন্তু সত্যি কি বিদ্যুতিকরণ হয়েছিল? যেসব গ্রামে খুঁটি পুঁতে দিয়ে এসেছিলেন সত্যি কি সেসব গ্রামে আলো জ্বালাতে পেরেছিলেন? আজকে আলু নিয়ে যা মাতামাতি করলেন তাতে এই পবিত্র বিধানসভাকে তো আলুর বাজারে পরিণত করতে চাইছেন। আজকে কৃষিক্ষেত্রের যে অগ্রগতি ঘটেছে তাতে পশ্চিমবঙ্গ সরকারের সাহায্য এবং সহযোগিতা পেয়ে কৃষি উৎপাদন বেড়েছে। সেই উৎপাদনে একটা সমস্যা দেখা দিয়েছে সেই সমস্যাও সরকার সমাধান করবেন। আজকে আলুর বন্ড নিয়ে যে সমস্যা হয়েছে যদি চান তাতে কাদের কাদের আপনারা বন্ড দিয়েছেন তার একটা লিস্ট বার করব। এই বিধানসভাতেই সেই তালিকা পড়ে শোনানো হবে। তখন জানা যাবে যে কারা কোথা থেকে চাষ করতেন, কলকাতায় বসে চাষ করেছেন না গ্রামে গিয়ে চাষ করেছেন। সেই তালিকা আমরা শীঘ্রই দিয়ে দেব। তারপরে পানীয় জলের কোন ব্যবস্থা করা যায়নি একথা বলেছেন। আপনাদের আমলে কি আর্সেনিকযুক্ত জল ছিল না? সব আর্সেনিকযুক্ত জল কি এই আমলেই হয়ে গেল? তবুও বলছি সরকার এই আর্সেনিকমুক্ত জল যাতে পাওয়া যায় তার চেষ্টা করছেন। তারপরে আপনারা বলেছেন যে প্রাথমিক শিক্ষকরা পেনশন পাচ্ছেন না। আপনারা পেনশনের কথা বলছেন আপনাদের আমলে তো ২ টাকা ডি এ বাড়ানোর জন্যে বাস্তায় রাস্তায় ঘুরে বেড়াতে হ'ত, আর আজকে আপনারা বলছেন পেনশন প্রাথমিক শিক্ষকরা পাচ্ছেন না। এইরকম কুম্ভিরাশ্রু বিসর্জন করে লাভ কি? আপনারাই তো ওদেরকে মামলা করতে

পরামর্শ দিয়েছিলেন। এখন সুপ্রিম কোর্টে হেরে গিয়ে ফিরে এসে আবার পেনশন চাইছেন। সেসব দিনের কথা কি আপনারা ভুলে গেছেন?

স্বাস্থ্য সম্পর্কে আপনারা বলেছেন, আপনারা বলুন তো স্বাস্থ্য সম্বন্ধে যে যে অভাবগুলির কথা তুলেছেন, সেইগুলি মেটাতে গেলে টাকার দরকার। এই সমস্ত ব্যাপারে গতদিন বিস্তারিত আলোচনা হয়েছে, আপনারা যা কিছু প্রশ্ন তুলেছেন আমাদের মাননীয় অর্থমন্ত্রী তার প্রত্যেকটির জবাব দিয়েছেন। এখানে ভোটেড অ্যামাউন্ট এবং চার্জড অ্যামাউন্ট মিলে মোট ৭৯১ কোটি ৯৭ লক্ষ ৬৪ হাজার ১৭ টাকা ইতিমধ্যে আপনারা স্বীকার করে নিয়েছেন। এখানে যেটা বললেন, এটা বলার জন্য বললেন, তাই বলে চলে গেলেন। যাই হোক, এই বিলকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুলতান আহমেদ ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, মাননীয় অর্থমন্ত্রী যে অ্যাপ্রোপ্রিয়েশন বিল ৯৭ হাউসে প্লেস করেছেন তার আমি তীব্র বিরোধিতা করছি। আজকে কয়েকদিন ধরে বাজেট নিয়ে আলোচনা হচ্ছে, সাপ্লিমেন্টারি বাজেটও প্লেস হয়েছে, আজকে অ্যাপ্রোপ্রিয়েশন বিল উনি প্লেস করেছেন, সেই অ্যাপ্রোপ্রিয়েশন বিল এর বিভিন্ন হেড এর শিডিউল নিয়ে ওনার যে ডিমান্ড এটা হাউসের সামনে আছে। আমরা দেখছি জুডিসিয়ারী থেকে আরম্ভ করে পুলিশ পর্যন্ত, শিক্ষা থেকে আরম্ভ করে স্বাস্থ্য পর্যন্ত, সব ক্ষেত্রেই উনি অ্যাপ্রোপ্রিয়েশন বিল-এর ডিমান্ড চেয়েছেন। আমাদের বিদ্যুৎবাবু অনেক সার্টিফিকেট দিচ্ছিলেন স্বাস্থ্য এবং শিক্ষা নিয়ে এই সরকার অনেক কিছু করেছে। কিন্তু আমরা যেটা দেখছি, আজকে এই অ্যাপ্রোপ্রিয়েশন বিল-এ যে ডিমান্ড এসেছে, এটা দেখলে মনে হয়, এটা টোটাল নন-প্ল্যান ওয়েতে সরকার এই খরচগুলি করছেন। বিশেষ করে যে হেডসগুলি ঠিক হয়েছে। এখানে বিদ্যুৎবাবু যেটা বলছিলেন, হেল্‌থ-এর চেহারা নিয়ে, এই প্রসঙ্গে বলি, কয়েক দিন আগে মেডিকেল কলেজে জুনিয়র ডাক্তারের সাথে আপনাদের পার্টির ক্লাস ফোর কর্মী তিনি কিরকম ব্যবহার করেছেন, তার কি রিঅ্যাকশন হচ্ছে। বাজেটে অ্যালোকেশনে টাকা দেন, আবার অ্যাপ্রোপ্রিয়েশনও করেন। কোটি কোটি টাকা ওয়ার্ল্ড হেল্‌থ অর্গানাইজেশনের, এই সরকারের মাধ্যমে খরচ হচ্ছে। কিন্তু আমি জানি আপনারা যে স্বাস্থ্যকেন্দ্রগুলিতে আলট্রাসোনোগ্রাফ এবং সিটিস্ক্যান লেটেস্ট মেডিক্যাল ইক্যুইপমেন্টগুলি দেওয়া হচ্ছে, তার ব্যবহার কারা করছে? এই ব্যাপারে আমি অর্থমন্ত্রীকে অনুরোধ করব, কোনও একটি সরকারি হাসপাতালে আপনি গিয়ে দেখুন, যদি কোনও সরকারি হাসপাতালে এক্স-রে মেশিন চালু থাকে তবে ইউ. এস. জি. মেশিন ১৫ দিন ধরে হয়ত খারাপ হয়ে পড়ে আছে। সেই হাসপাতাল থেকে যদি রেসপেকটিভ কোম্পানিকে চিঠি লেখা হয়, সেখানে হয়ত ১৫ দিন পরে টেকনিশিয়ান এসে ঠিক করে।

[4-00 – 4-10 p.m.]

১৫ দিন পর টেকনিশিয়ান এসে ঠিক করল। সেই হাসপাতালে আমরা দেখি এমপ্লয়ীরা

প্রাইভেট সংস্থাকে আল্ট্রা সোনোগ্রাফি, ই. সি. জি. করাচ্ছে। রুগীদের বলা হচ্ছে আমাদের মেশিন খারাপ এই জায়গায় চলে যান, এই জায়গা থেকে আল্ট্রা সোনোগ্রাফি করাতে পারবেন, এক্স-রে করাতে পারবেন। এখানে আমাদের মেশিন অকেজো হয়ে আছে। আমি অর্থমন্ত্রীকে জিজ্ঞাসা করতে চাই আজকে যে কোটি কোটি টাকা কেন্দ্রীয় সরকার এবং ওয়ার্ল্ড হেল্‌থ অর্গানাইজেশন-এর যে ভিলেজ বিশেষ করে গ্রামের যে প্রাইমারি হেল্‌থ সেন্টারগুলো আছে বা ছোট ছোট টাউনে যে হাসপাতালগুলো আছে তাদের অবস্থাটা কি? আজকে আমরা খবরের কাগজে দেখি যে শিশু জন্ম নিয়েছে তাকে কুকুরে তুলে নিয়ে যাচ্ছে। আজকে যে কর্মচারী ইউনিয়ন, ক্লাস ফোর স্টাফ, ডাক্তার আপনারা বলছেন আমরা প্রাইভেট প্র্যাকটিস বন্ধ করে দিয়েছি। কিন্তু যারা নাম করা প্রফেসর, ডাক্তার তারা হাসপাতাল ছেড়ে বাইরে চলে যাচ্ছে। আজকে যে ছেলেমেয়েরা এম. বি. বি. এস. পড়ে তারা বলছে, আমাদের কলেজে ভাল পড়াশুনো হয় না। কলেজে ক্লিনিক্যাল, প্র্যাকটিকাল ক্লাসগুলো হয় না। স্যার, আমি বিশেষ করে বলছি এই গভর্নমেন্টের একজন মন্ত্রী যিনি তাঁর চোখের চিকিৎসার জন্য কলকাতার হাসপাতালে ভর্তি হননি। তাঁর চিকিৎসার জন্য তাঁকে যেতে হয়েছিল শঙ্কর নেত্রালয়ে—মাদ্রাজে। আজকে আমাদের কলকাতায় বিশেষ করে এস. এস. কে. এম. হাসপাতাল, যেখানে সমস্ত অ্যারেঞ্জমেন্ট রয়েছে, ডায়ালিসিসের অ্যারেঞ্জমেন্ট রয়েছে, বাইপাসের অ্যারেঞ্জমেন্ট রয়েছে, বিভিন্ন রকমের হার্ট সার্জারির অ্যারেঞ্জমেন্ট রয়েছে কিন্তু আজকে এখানে সাধারণ মানুষের, সাধারণ ঘরের কোনও লোক তিন মাসের আগে ডেট পায় না। এই শহরে বি. এম. বিড়লা হার্ট রিসার্চ ইনস্টিটিউট, পিয়ারলেস হাসপাতাল, ডানকান, অ্যাপোলো এবং এম. আর. আই.—রবীন দেব যার ডাইরেক্টর, সেই হাসপাতালের কি অবস্থা হতে পারে? আজকে মাননীয় অর্থমন্ত্রী এখানে আছেন, যে পি. জি. হাসপাতাল সারা ইস্টার্ন রিজিয়নে নাম ছিল। আমরা জানতাম অন্য রাজ্য থেকে এখানে যারা স্পেশালিস্ট তাদের কাছে আসে। মণি ছেত্রী তো আর এখন এখানে নেই। মণি ছেত্রীকে রাখা হয়েছে জ্যোতিবাবুকে দেখবার জন্য সাধারণ মানুষ মণি ছেত্রীর কাছে যেতে পারে না। আজকে পি. জি. হাসপাতালে যদি একজন সাধারণ কর্মচারীর ভালভের গণ্ডগোল হয় তখন ডাক্তার তার হাতে কোটেশন দিয়ে দেয় ৪৬ হাজার টাকা লাগবে ভাল্‌ভ চেঞ্জ করার জন্য। আজকে যেখানে টুটু বোসের সঙ্গে পার্টনারশিপে রবীন দেব ডাইরেক্টর সেখানে স্বাস্থ্য ব্যবস্থার চেহারাটা আর কী হতে পারে? কলকাতায়, স্মল টাউনে ব্যাঙের ছাতার মতো নার্সিং হোম গজিয়ে উঠছে, উইদাউট এনি ক্লিনিক্যাল সার্টিফিকেট, উইদাউট এনি লাইসেন্স তারা কাজ করছে। কি করে কাজ করছে? কে তাদের লাইসেন্স দিচ্ছে? তাদের উপর সরকারের কোনও নজর নেই। হাসপাতালের সিনিয়র ডাক্তাররা হাসপাতাল ছেড়ে দিচ্ছেন। বিদ্যুৎবাবু আপনি নিজে কোনো মেডিকেল কলেজে গিয়ে দেখুন, আপনি বোধহয় হাসপাতালে যান না, নার্সিং হোমে চিকিৎসা করান। হাসপাতালে গিয়ে দেখুন হাসপাতালের অবস্থাটা কি? হাসপাতালের ক্লাস ফোর স্টাফরা হাসপাতালগুলোতে রুল করছে। আমি অর্থমন্ত্রীকে জিজ্ঞাসা করছি আপনি পেনশন অনেক কিছু অ্যাপ্রোপ্রিয়েশন বিলে দিয়েছেন। ৫০ হাজার থেকে এক লক্ষ শিক্ষক পেনশন পায়নি। আপনারা পেনশন আন্দোলন করেছিলেন।

আপনি এবং কান্তিবাবু জানেন যে, বারাসত-এ যে পেনশন আন্দোলন হয়েছিল, তারপরে সেখানে পেনশন দেওয়া হবে বলে ঠিক হয়েছিল। কিন্তু তারপর আমরা তা দেখিনি। এই রাজ্যের অনেক শিক্ষক না খেয়ে মারা গেছে, আত্মহত্যা করেছে। এর উত্তর দেবেন কি অসীমবাবু? আজকে আপনাদের শিক্ষানীতি কি? আপনি নিজে গতবার বলেছিলেন যে, ১ হাজার প্রাইমারি স্কুল করে দেবেন। আজকে এই বাজেট স্পিচে আবার আপনি রিপিট করছেন। কোথায় স্কুল হচ্ছে? আজকে আলিমুদ্দিন স্ট্রিট থেকে রবীনবাবু স্লিপ দিয়ে অঞ্চলে লোক পাঠাচ্ছেন, তারপর প্রাইমারি টিচার এর অ্যাপয়েন্টমেন্ট হচ্ছে। অসীমবাবু নাম পাঠালে হবে। এই প্রাইমারি টিচাররা যাবে কোথায়? আপনি নিজে বলেছেন এবং কান্তিবাবু, সত্যসাধনবাবু স্বীকার করেছেন যে, স্কুল আছে, কিন্তু বাড়ি নেই। কোথায় হচ্ছে— না আকাশের নিচে স্কুল হচ্ছে। গাছতলায় স্কুল হচ্ছে। আপনারা বলছেন—আমরা পয়সা নিই না। আমরা ফ্রি এডুকেশন দিচ্ছি? আজকে আপনি খবর নেবেন অসীমবাবু যে, সরকারি যে সমস্ত বই দেওয়ার কথা, ৪-৫ মাস সেসন আরম্ভ হয়ে যায়, কিন্তু সেই বই খাতা ছাত্রছাত্রীরা পায় না। কিন্তু আপনাকে বাজেট অ্যালোকেশন দিতে হবে। ঐটা লজ্জার কথা যে, আমরা কলকাতা শহরে বাস করি, আমরা জানি যে, আপনাদের রেকমেন্ডেশনে বড় স্কুলে অ্যাডমিশন হতে পারে। কিন্তু যারা সাধারণ মানুষ, তারা ইংলিশ মিডিয়াম স্কুলে, সরকারি স্কুলে তাদের ছেলেমেয়েদের জন্য যাচ্ছে, কিন্তু সেখানে অ্যাডমিশন করাতে পারছে না। আপনাদের পলিসি কি? এখানে আপনাদের সিস্টেমটা কি? আপনাদের অ্যাপ্রোপ্রিয়েশন বিলে দেখছি, সাপ্লিমেন্টারি বাজেটে দেখছি—আজকে বিশেষ করে এই রাজ্যে যেখানে ২৫ শতাংশ মানুষ মাইনরিটি সংখ্যালঘু মুসলমান। তাদের জন্য এক পয়সাও আপনি কোনও জায়গায় রাখেননি। কিন্তু এই বছর চিদাম্বরমের বাজেটে দেখবেন যে, ১ হাজার কোটি টাকা মাইনরিটি ওয়েলফেয়ার কমিউনিটিকে দিয়েছেন। কিন্তু আপনি আপনারা বাজেটে এক টাকাও রাখেননি। এটা অন্যায় হচ্ছে না? গতকাল আব্দুল মান্নান সাহেব যে প্রশ্ন রেখেছিলেন— আপনি তাকে এড়িয়ে গিয়েছেন। আজকে আপনি আমিনকে মন্ত্রী করেছেন। যেন-ঢাল নেই, তরোয়াল নেই, নিধিরাম সর্দার। আজকে আপনাকে জিজ্ঞাসা করতে চাই যে, আপনি মাইনরিটি সংখ্যালখু মানুষের জন্য কি প্রোজেক্ট প্ল্যানে আর্থিক সাহায্য দেবার কথা চিন্তা করেছেন? এটা আমরা বাজেটে পাইনি। আমি এই অ্যাপ্রোপ্রিয়েশন বিলের বিরোধিতা করছি এবং এই বাজেটে ইনফ্রাস্ট্রাকচার দাঁড় করানো যায় না, রাজ্যের মানুষের অর্থনীতিকে তোলা যায় না। তাই আমি এর বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি :** মিঃ চেয়ারম্যান, মাননীয় অর্থমন্ত্রী the West Bengal Appropriation Bill, 1997 যেটা আজকে এই বিধানসভায় পেশ করেছেন, তার বিরুদ্ধে কয়েকটি কথা এবং আমাদের মতামত আপনার মাধ্যমে মাননীয় অর্থমন্ত্রীর কাছে পৌঁছে দিতে চাই। গতকাল উনি যে সাপ্লিমেন্টারি ডিমান্ড যেটা করেছিলেন, সাপ্লিমেন্টারি গ্রান্ট যেটা কালকে উনি পেশ করেছিলেন তখন আমরা আমাদের বক্তব্য রেখে বলেছিলাম যে, যেহেতু সরকার ইতিমধ্যে এই টাকা খরচ করে ফেলেছেন এবং যেহেতু সরকারি দলের

নিরঙ্কুশ সংখ্যাগরিষ্ঠতা আছে, তাই আমরা আলোচনা বা সমালোচনা করতে পারি মাত্র কিন্তু ওঁর প্রস্তাব আটকাতে পারি না বা ব্যর্থ করতেও পারি না।

[4-20 – 4-20 p.m.]

কিন্তু গণতান্ত্রিক রীতিনীতি এই শিক্ষাই দেয় যে, সরকারি দলের যেমন টাকা খরচ করবার অধিকার আছে, তেমনি বিরোধীপক্ষের রাজ্যের জনসাধারণের তরফ থেকে প্রতিটি পাই পয়সার চুলচেরা হিসাব চাইবার অধিকার আছে। সেই অধিকার হাতে নিয়ে আমি মাননীয় অর্থমন্ত্রীর কাছে কয়েকটা আবেদন পৌঁছে দেওয়ার চেষ্টা করব। কালকে শিক্ষা, স্বাস্থ্য এবং পুলিশখাতের উপর যে অতিরিক্ত ব্যয়বরাদ্দ আনা হয়েছে, তজ্জনিত সাধারণ মানুষের কি মতামত, সেই সম্পর্কে বলছি।

মাননীয় চেয়ারম্যান স্যার, আজকে অন্যান্য বিষয়ের অবতারণা করে আমরা একটা ব্যবস্থা করব। মাননীয় অর্থমন্ত্রী ৭৯১ কোটি ৯৭ লক্ষ ৬৪ হাজার ১৭ টাকা, যা অতিরিক্ত ব্যয়-বরাদ্দের জন্য আমাদের অনুমোদন চাইছেন। আবার স্মরণ করিয়ে দিই, বিভিন্ন খাতে এই ৭৯১ কোটি ৯৭ লক্ষ ৬৪ হাজার ১৭ টাকা খরচা করেছেন, এর কয়েকটা হেড যদি মাননীয় চেয়ারম্যান দেখেন তাহলে দেখবেন সাইনটিফিক রিসার্চে খরচা করেছেন ২২ হাজার টাকা, পুলিশ খাতে ৪৮ কোটি টাকা খরচা করেছেন। আমরা সরকারের মানসিকতা বোঝার চেষ্টা করছি। সরকার আজকে রাজ্যে কোন সেক্টরগুলোকে প্রায়োরিটি সেক্টর হিসাবে দেখতে চাইছেন। ৭৯১ কোটি ৯৭ লক্ষ ৬৪ হাজার ১৭ টাকার মধ্যে মাননীয় সরকার বাহাদুর রাজ্যের বিজ্ঞান-কারিগরি বিষয়ে—সাইনটিফিক রিসার্চে বেশি খরচা করে ফেলেছেন ২২ হাজার টাকা। অথচ পুলিশ খাতে তিনি অতিরিক্ত ব্যয়বরাদ্দ বাবদ খরচা করেছেন ৪৮ কোটি টাকা। আমার সময় কম। আমি তাই সংক্ষেপে বলছি। উনি আগের মতই একই পরিমাণ টাকা পুলিশ খাতে বরাদ্দ বাড়িয়েছেন। কিন্তু বিজ্ঞান ও কারিগরি উন্নয়নের ক্ষেত্রে সরকারের কোনও মাথা ব্যথা নেই। এখন গোটা ভারতবর্ষ এগোতে চায়। দক্ষিণ ভারত আণবিক চুল্লি দিয়ে বিদ্যুৎ উৎপাদন করছে। আমি সাইন্সের স্টুডেন্ট। আমরা জানি হাইডাল থেকে বিদ্যুৎ হয়, আণবিক চুল্লি দিয়ে বিদ্যুৎ হয়, থার্মাল দিয়ে কয়লা পুড়িয়ে বিদ্যুৎ হয়। কিন্তু পশ্চিমবঙ্গে দেখছি রক্ত দিয়ে বিদ্যুৎ হয়। পণ্ডিত, বৈজ্ঞানিক অর্থমন্ত্রী বললেন, আমরা এখানে রক্ত দিয়ে বিদ্যুৎ উৎপাদন করব। বিদ্যুৎ উৎপাদন করেছেন? আজকে ভারতবর্ষে আণবিক চুল্লি দিয়ে বিদ্যুৎ উৎপাদন করা হচ্ছে। আর আমরা বাজেটে যেখানে বেশি বরাদ্দ করলাম, সেখানে ইকোনমিক সার্ভিস, জেনারেল সাইন্টিফিক রিসার্চ-এ তিনি মাত্র ২২ হাজার টাকা বেশি খরচা করেছেন। এবং সেজন্য অনুমোদন চাইছেন। এই অনুমোদন আরও বেশি টাকার হলে আরও বেশি অতিরিক্ত আগ্রহে করতাম। ইন্ডাস্ট্রির ক্ষেত্রে, ইন্ডাস্ট্রিয়াল সেক্টরে ক্লোজ অ্যান্ড সিক ইন্ডাস্ট্রি পশ্চিমবঙ্গের একটা বড় সমস্যা। ওঁরা সবসময় বলেন কেন্দ্রীয় সরকারের অপদার্থতার ফলে পশ্চিমবঙ্গের শিল্প ধ্বংস হয়েছে। কিন্তু এখন কেন্দ্রে তো বন্ধু সরকার আছে। কিন্তু ওঁরা পারেননি। কারণ ড্যাশে ড্যাশে মাসতুতো ভাই। এখন কেন্দ্র ও

রাজ্যে দুই মাসতুতো ভাই বসে আছেন। কি করেছে? ক্লোজড অ্যান্ড সিক্ ইন্ডাস্ট্রিতে অতিরিক্ত ব্যয়বরাদ্দ ১২ হাজার টাকা খরচা করছেন। ১২ হাজার টাকা অতিরিক্ত খরচা করার জন্য অনুমোদন চাইছেন। ক্লোজড অ্যান্ড সিক্ ইন্ডাস্ট্রিতে সরকারের বন্ধ শিল্পের যে কর্মচ্যুত শ্রমিক—যারা কর্মব্যস্ত হাত দিয়ে নিপুণতার সাথে শিল্প সামগ্রী দিয়ে দেশকে দিনের পর দিন উপঢৌকন দিয়েছেন, সেই কর্মব্যস্ত হাতগুলো অচল হয়ে আছে। সেই কর্মব্যস্ত হাতগুলোকে স্ট্রং করতে, সেই মানুষদের প্রয়োজনে, বন্ধ কারখানাগুলো খোলার জন্য, ক্লোজড অ্যান্ড সিক ইন্ডাস্ট্রির জন্য মাননীয় অর্থমন্ত্রী, শিক্ষিত ডঃ অসীমকুমার দাশগুপ্ত ১২ হাজার টাকা বেশি খরচা করছেন।

আর তখনই পুলিশ খাতে খরচ কত করেছেন? ৪৮ কোটি টাকা। তাতে কি আমাদের পশ্চিমবাংলার মানুষের জান-মান-ধন-সম্পত্তি নিরাপত্তা পাচ্ছে? আমাদের কথা ভুলে যান, আমরা তো বিরোধীপক্ষের লোক, আমরা আন্দোলন করছি, লাঠি খাচ্ছি, মার খাচ্ছি, রক্তাক্ত হচ্ছি। যার উপর এসব রক্ষা করার দায়িত্ব, সেই ভোলানাথ ভাদুড়িকেও বাঁচাতে পারছে না। আমাদের কি বাঁচাবে? আমরা তো মায়ের বলিপ্রদত্ত হয়ে আছি। প্রশাসন রক্ষা করার দায়িত্ব যার উপরে, আজকে তাকেই গুলিতে ঝাঁঝরা করে দিল। এর পরেও পুলিশকে ৪৮ কোটি টাকা দেওয়া যায়?

ক্লোজ অ্যান্ড সিক ইন্ডাস্ট্রিতে ১২ হাজার টাকা দেবেন বলেছেন। মাননীয় অর্থমন্ত্রী, আপনি আমাদের রাজ্যের শ্রমজীবী মানুষের সাথে বেইমানি করছেন, বিশ্বাসঘাতকতা করছেন, তঞ্চকতা করছেন। দয়া করে আপনার ঐ শিক্ষিত মন দিয়ে এই মানুষগুলোর কথা ভাবুন। এই মানুষগুলোর উন্নতির জন্য যদি আরও বেশি বরাদ্দ চান, আমরা অনুমোদন করব। এইসব গরিব মানুষ কর্মচ্যুত মানুষদের পাশে গিয়ে দাঁড়ান।

আর একটা হেড দেখুন—এরা বলছেন ফ্লাড কন্ট্রোল করবেন। কিন্তু কি দেখছি সেখানে? মুর্শিদাবাদের একটার পর একটা অঞ্চল, একটার পর একটা গ্রাম গঙ্গাগর্ভে বিলীন হয়ে যাচ্ছে। আর সরকার বড় বড় করে বলছে গঙ্গা চুক্তির কথা। বলছেন সঙ্কোশ নদীর জল এনে গঙ্গার নাব্যতা বাড়ান হবে। কিন্তু যাড়ে সাত হাজার কোটি টাকার সঙ্কোশ প্রকল্প নিয়ে কেন্দ্রীয় সরকার উচ্চবাচ্য করেননি, প্ল্যানিং কমিশনের কথা নেই। যদি দেখতাম কেন্দ্রীয় সরকার সঙ্কোশ প্রকল্পের জন্য এক লক্ষ টাকা অনুমোদন করেছেন, তাহলে বুঝতাম পরিকল্পনায় কেন্দ্রীয় সরকারও আছে। আমাদের রাজ্যে একজন সেচমন্ত্রী আছেন—দেবব্রত বন্দ্যোপাধ্যায়, তাঁর সহকারী আছেন—গণেশ মণ্ডল। ভুটানের সঙ্কোশের জল এনে গঙ্গার নাব্যতা বাড়ানো হবে কিনা, কিভাবে আনা হবে, কোন দিকে যাবে, জলসেচ, ইরিগেশন হবে কি না, এই নিয়ে কথা বলার সাংবিধানিক অধিকার তাঁদেরই আছে। কিন্তু আমরা কি দেখলাম? রাজ্যের স্বরাষ্ট্রমন্ত্রী, তথ্য-সংস্কৃতি মন্ত্রী গেলেন এই বিষয়ে কথা বলতে ভুটানে।

মুর্শিদাবাদে সর্বনাশা পদ্মা যখন একটার পর একটা অঞ্চল গ্রাস করছে, সেখানে টাকা

খরচ করতে পারছেন না, মাত্র ৪৫ কোটি টাকা বেশি খরচ করবেন বলে অনুমোদন চাইছেন। এটা আমাদের ভাবতে হবে, শুধু কেন্দ্র কেন্দ্র না বলে রাজ্যের দিকে দেখুন—চ্যারিটি বিগিনস অ্যাট হোম।

[4-20 – 4-30 p.m.]

মাননীয় চেয়ারম্যান স্যার, আর একটা অদ্ভুত কথা দেখুন। মাননীয় অর্থমন্ত্রী ডেয়ারী ডেভেলপমেন্টে অতিরিক্ত ব্যয় করেছেন ৮ কোটি ৫৪ লক্ষ ১৩ হাজার টাকা। গতবারের ব্যয় বরাদ যা ছিল, তারপর এটা ব্যয় করেছেন। ডেয়ারী এমনই ডেভেলপ করেছে যে, কলকাতায় যে দুধ ৫ টাকা লিটারে পেতাম, সেটার দাম করে দিয়েছেন ১০ টাকা লিটার।

৫৪ লক্ষ টাকা ডেয়ারী ডেভেলপমেন্টে খরচ করেও যদি দুধের দাম ১০ পয়সা পার লিটার কমাতে পারতেন তাহলে আমি ভাবতাম এই সরকার ডেয়ারি ডেভেলপমেন্ট করেছেন। শহরের মানুষকে আগে যেখানে পাঁচ টাকায় প্রতি লিটার দুধ কিনতে হত এখন সেটা ১০ টাকা প্রতি লিটার কিনতে হচ্ছে। আর, মাঝখান থেকে ডেয়ারি ডেভেলপমেন্টের নামে অনেক ফালতু পয়সা ব্যয় হয়ে গেল।

আবার কিছুদিন আগে আমরা কি দেখলাম? না, আপনারা কলকাতায় খাটাল উচ্ছেদের নামে কয়েক হাজার গরু-মোষ বাজেয়াপ্ত করে হরিণঘাটায় পাঠিয়ে দিলেন এবং তার দুধ পেলেন। আমি এ ব্যাপারে বিস্তারিত পরে বলব।

তাই বলছি, ৮ কোটি ৫৪ লক্ষ টাকা অতিরিক্ত ব্যয়-বরাদ্দ করার পরও শহর কলকাতার মানুষ উপ-শহরের মানুষ, ফ্রিঞ্জ এলাকার মানুষ যে দুধ আগে ৫ টাকায় পেত এখন সেটা ১০ টাকায় পাচ্ছে।

আর, এর পর যদি কংগ্রেস দল থেকে বলা হয় এই টাকার অনুমোদন দেওয়া হবে না, তখন আপনারা বলবেন, আমরা নাকি পশ্চিমবঙ্গের উন্নতি চাই না, ইত্যাদি ইত্যাদি। কিন্তু এর নাম কি উন্নতি? আই ওয়ান্ট টু গেট দি ক্লারিফিকেশন অফ দি ডেফিনেশন অফ দি ওয়ার্ল্ড 'ডেভেলপমেন্ট'। দি ওয়ার্ল্ড 'ডেভেলপমেন্ট' হ্যাজ টু বি রিডিফাইন্ড। যে সরকার ডেয়ারি ডেভেলপমেন্টের নামে ৮ কোটি ৫৪ লক্ষ টাকা খরচ করে এবং খাটাল উচ্ছেদের নামে কয়েক হাজার গরু-মোষ নিজেদের হেসেলে ঢুকিয়েও দুধের দাম দ্বিগুণ করে দেন সেই সরকারের ব্যয়বরাদ্দ অনুমোদন করার কোন মানে থাকে না এবং তাই আমি এর বিরোধিতা করছি।

মাননীয় চেয়ারম্যান স্যার, এবারে আমি ন্যাচরাল ক্যালামিটিস সম্বন্ধে কিছু বলব। গতকাল বিরোধীপক্ষের কিছু মাননীয় সদস্য সাপ্লিমেন্টারি বিল আলোচনার সময় বললেন, 'এসব কথা কংগ্রেস কেন বলে, ন্যাচরাল ক্যালামিটিসের ব্যাপারে আগে থেকে কিছু বোঝা

যায়?' ঠিকই যুক্তিগ্রাহ্য। কিন্তু উনি পড়ে বলছেন তো? না দেখে বলেননি তো? বইটা দেখুন, এটা আপনাদের সরকারের দেওয়া বই—'রিলিফ অন অ্যাকাউন্ট ৫ লক্ষ ৩২ হাজার ৫০০ টাকা।' ন্যাচরাল ক্যালামিটিসতে বরাদ্দ অর্থের চাইতে মাননীয় মন্ত্রী মহাশয়কে ৫ লক্ষ ৩২ হাজার ৫০০ টাকা বেশি খরচ করতে হয়েছিল তাই অনুমোদন চেয়েছেন মোট ৭৯১ কোটি ৯৭ লক্ষ ৬৪ হাজার ১১৭ টাকার। তাহলে ন্যাচরাল ক্যালামিটিসে হঠাৎ করে কত কোটি টাকার আনসিন এক্সপেন্ডিচার হ'ল? না, ৫ লক্ষ ৩২ হাজার ৫০০ টাকার। এটা ভাবা যায় না। এটা আনপ্রিডেক্টেড, আন থট অফ। যা বোধগম্য নয় তার জন্য এত টাকা খরচ হ'ল।

এবারে আসছি আরবান ডেভেলপমেন্ট সম্বন্ধে। আরবান ডেভেলপমেন্টে অনুমোদন পাওয়ার পর খরচ করলেন ৬৩ কোটি ৯৪ লক্ষ টাকা। হিসাবের সুবিধার জন্য একে ৬৪ কোটি ধরে নিচ্ছি। এ ব্যাপারে পরে আসছি।

সম্প্রতি আপনারা হকার উচ্ছেদ শুরু করেছেন। বলছেন, ওঁরা নাকি জবরদখলকারী। কিন্তু তাই যদি হয়, তাহলে আবার সুভাষবাবু ওঁদের জন্য কেন মেলা করেন, প্যাভিলিয়ন করেন? পুনর্বাসনের জন্য বাড়ি কেন তৈরি করা হয়? আপনারা হকারদের উচ্ছেদ করার সময় বলেছেন, ওঁরা জবরদখলকারী, অপরাধী। তার পর যখন সকলে মিলে চেপে ধরল তখন তাদের জন্য মেলা করছেন, স্টল করছেন, পুনর্বাসনের ব্যবস্থা করবেন বলছেন। আপনারা আগে ঠিক করুন, ওরা জবরদখলকারী, অপরাধী না কি? ওদের রিহ্যাবিলেটেশন করবেন না করবেন না? মাননীয় অর্থমন্ত্রী বলছেন—দায়বদ্ধতা। কিসের দায়বদ্ধতা?

আজকে পানীয় জলের উপর কর বসানোর প্রশ্নে মন্ত্রিসভার দু'জন মন্ত্রীর দু'রকম বক্তব্য শোনা যাচ্ছে। আজকে ওঁদের মন্ত্রিসভার অনেকের মুখে শোনা যায় যে, অনেক ব্যাপারেই নাকি মন্ত্রিসভায় আলোচনা করে সিদ্ধান্ত নেওয়া হয় না। মন্ত্রিসভাকে আজকে বাইফারকেট করা হচ্ছে, এর মধ্যে পরিষ্কার দুটো দল হয়ে গেছে।

আজকে আবার দেখা যাচ্ছে সল্ট লেকের জমির বে-আইনি হস্তান্তরের ক্ষেত্রে আপনারা কাউকে উচ্ছেদ করতে পারছেন না। নজরুল ইসলাম সরণী থেকে কাউকে উচ্ছেদ করতে পারছেন না। আপনারা আবার আইন করবার কথা বলছেন। কিন্তু আপনাদেরই মন্ত্রীর মুখে শোনা যায়—'(অমুক) আইন মানি না।' তাই বলছি, মাননীয় অর্থমন্ত্রী মহাশয় দায়বদ্ধতার কথা আপনার মুখে শোভা পায় না। তাই আমি বলি এই সরকার আজকে দ্বিধাবিভক্ত, this government is the prisoner of indecision- এরা ডিসিসন নিতে পারছে না, তাই আজকে অতিরিক্ত বরাদ্দের পরও রাজ্যের সমস্যা দূর হচ্ছে না। তাই আমি এর বিরোধিতা করে মাননীয় অর্থমন্ত্রীকে বলব খরচ করার আগে ভেবে দেখুন এটা জনমুখী খরচ করছেন কি, না তল্পিবাহকদের আরও পাইয়ে দিচ্ছেন?

**শ্রী সুভাষ গোস্বামী :** মিঃ চেয়ারম্যান স্যার, 'ওয়েস্ট বেঙ্গল অ্যাপ্রোপ্রিয়েশন বিল ১৯৯৭' এই সভায় মাননীয় অর্থমন্ত্রী যেভাবে উত্থাপন করেছেন আমি তাকে সমর্থন করে দু'একটি কথা বলতে চাই। স্যার, আমরা যাঁরা বিধানসভার সদস্য আছি, তাঁরা প্রত্যেকে যে যাঁর জায়গার সমস্যার কথা তুলে ধরব এবং সেটা সমাধানের জন্য দাবি জানাব আর অন্য দিকে এই অ্যাপ্রোপ্রিয়েশন বিলের বিরোধিতা করব। এই দুটো একসঙ্গে হয় না, এটা স্ববিরোধীতা। আমাদের বিভিন্ন ক্ষেত্রে সমস্যা আছে এবং সেই সমস্যা আগামী দিনেও থাকবে এবং আরও নিত্যনতুন সমস্যার উদ্ভব হবে। কিন্তু আমরা কি এই সব সমস্যা দিয়েই সরকারের কাজকর্মের বিচার করব? আমরা কি বিচার করব না যে, এইসব সমস্যা দূর করার জন্য কি কর্মসূচি নিচ্ছে। সরকার কি হাত-পা গুটিয়ে বসে আছে? এটাই আমাদের বিচার্য বিষয়? আমরা যে বিভিন্ন ক্ষেত্রে দেখছি এইসব বিভিন্ন ধরনের সমস্যার ক্ষেত্রে সরকার একটা সুচিন্তিত, সুনির্দিষ্ট পরিকল্পনা নিয়ে তা মোকাবিলা করার জন্য চেষ্টা করছেন, সমস্যার মুখোমুখি হচ্ছেন। বিভিন্ন ক্ষেত্রে আমরা দেখেছি, পানীয় জলের ক্ষেত্রেও দেখেছি, মাননীয় বিরোধী দলের সদস্যদের নিশ্চয়ই এটা অজানা নয় যে কি বিরাট সমস্যা ছিল আমাদের রাজ্যে এবং বিশেষ করে বীরভুম, বাঁকুড়া, পুরুলিয়ার একটা ব্যাপক অংশে পানীয় জলের সমস্যার জন্য হাহাকার ছিল প্রায় প্রতি বছরই চিন্তা করা যেত না যে কি পাহাড় প্রমাণ সমস্যা এবং এটা কিভাবে দূর করা যাবে। পূর্বতন সরকার কোনও কর্মসূচি নেওয়া দূরে থাক সমস্যার গভীরে যেতে চাইতেন না। এটা যে সমাধান করা দরকার সেটা তাঁরা ভেবেই দেখেননি। সেই চেষ্টা তাঁদের তরফে নেই। মিঃ চেয়ারম্যান স্যার, আমি বলছি এই সরকার গঠিত হওয়ার পর এই যে পানীয় জলের ক্ষেত্রে একটা বেসিক প্রবলেম, সেটার সমাধান করার জন্য কি ট্রিমেন্ডাস কর্মসূচি নেওয়া হয়েছে প্রত্যেকটি ব্লকে। প্রত্যেকটি ব্লকে ৫০০, ৭০০, ৮০০ করে রীগ টিউবওয়েল, নলবাহী জলের ব্যবস্থা হয়েছে। এইভাবে পানীয় জলের সমস্যাকে বহুলাংশে সমাধান করার চেষ্টা করা হয়েছে। তারপরও আছে দূষণ, আর্সেনিক সমস্যা এবং এটাও সরকারকে ভাবতে হচ্ছে এবং সমাধানের পথ খুঁজে বের করতে হচ্ছে। আমি কয়েক দিন আগে ছাতনা পঞ্চায়েত সমিতিতে মিটিংয়ে গিয়েছিলাম। সেখানে বিভিন্ন জায়গার জনপ্রতিনিধিরা এসেছিলেন, সেখানে ৮০০ রীগ টিউবওয়েল আছে একটি ব্লকে, পানীয় জলের নলকূপ আছে, সেখানে পানীয় জলের নলকূপগুলির মেরামতের জন্যই সারা বছরে সাড়ে ৬ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে। হিসাব করে দেখেননি, যে এই নলকূপগুলির মেরামত করার জন্যই এই টাকা খরচ হয়ে যাবে। ফলে নতুন টিউবওয়েল বা পানীয় জলের কূপ স্থাপনের জন্য আরও টাকার দরকার।

[4-30 – 4-40 p.m.]

ভাবতে হবে না সরকারকে? সমস্যা যেখানে দেখা দেবে সেখানে তার সমাধানের কথা নিশ্চয় সরকার ভাববেন। এই তো শালতোড়ার মতন জায়গা যার চারিদিক পাহাড়ে ঘেরা সেখানে দামোদর থেকে জল পাইপে করে এনে সরবরাহ করার কথা ছিল। এখনও

সেখানে গ্রীষ্মের সময় বাজারে এক টাকা-দু'টাকা বালতি জল কিনতে হয় মানুষকে। কাজেই সমস্যা যেখানে আছে তার সমাধানের কথা নিশ্চয় আমাদের সরকার ভাবছেন। সেখানে শালতোড়ার জন্য একটা প্রকল্পও ঘোষিত হয়েছিল এবং তার কাজও শুরু হয়েছিল কিন্তু সেখানেও বাধা এল। সেখানে শালতোড়াতে ৬ কিঃমিঃ দূর থেকে দামোদরের জল এনে সরবরাহ করার প্রকল্প ছিল। একটা অংশের কাজ শেষ হল কিন্তু অন্য একটা অংশের কাজ মাঝখানে পরিত্যক্ত হল। আবার প্রস্তাব এসেছে যে দুটি পাহাড়কে বেঁধে একটা রিজার্ভার তৈরি করে শালতোড়া বাজারে পানীয় জল সরবরাহ করা হবে। কাজেই এসব নিয়ে চিন্তা ভাবনা সরকার করছেন। এই তো এই বিধানসভাতে বিভিন্ন দলের মাননীয় সদস্যরা নদীর ভাঙনের কথা বলেন, গঙ্গা-পদ্মার ভাঙনের কথা বলেন, ন্যাশনাল হাইওয়ে ভেঙ্গে যাচ্ছে অভিযোগ করেন, রেল লাইন জলের তলায় চলে যাচ্ছে বলেন, আমাদের দেশের মানচিত্রই নদী ভাঙনের ফলে বদলে যাচ্ছে এবং আমাদের জমি অন্য দেশে চলে যাচ্ছে এসব নিয়ে বলেন কাজেই সেখানে তো সরকারকে সেসব নিয়ে ভাবতেই হবে এবং সমস্যার সমাধান করতে হবে, সরকার তো সেই কাজই করছেন এবং সমস্যার সমাধান করার চেষ্টা করছেন। বিরোধীপক্ষের সদস্যরা চান সমস্যা যেখানে আছে সেখানেই থাক এবং সরকার সমস্যার সমাধানের ক্ষেত্রে যত অপারগ হবেন, যত ব্যর্থ হবেন ততই তাদের পক্ষে সেটা মঙ্গলের, কাজেই তারা বলছেন টাকা খরচ করা যাবে না। কিন্তু আমাদের বামফ্রন্ট সরকার তো জনগণের কাছে অঙ্গীকারবদ্ধ, দায়বদ্ধ কাজেই সরকারের হাতে যেটুকু রিসোর্সেস আছে তা মবিলাইজ করে আমাদের সরকার মানুষের পাশে দাঁড়ানোর চেষ্টা করে যাচ্ছেন। এই যে আজকে ইন্ডাস্ট্রি গড়ে তোলার কথা ভাবা হচ্ছে এখন সেটাকে সার্থক করে তোলার জন্য ইনফ্রাস্ট্রাকচার গড়ে তোলা দরকার। আমাদের রাজ্যে সেইভাবে ইনফ্রাস্ট্রাকচার গড়ে ওঠেনি কাজেই চেষ্টা চলছে নতুন নতুন রাস্তা তৈরি করার সাথে সাথে যে রাস্তাগুলি আছে সেগুলিকে আরও প্রশস্ত করার এবং রাস্তার উপর যে সমস্ত এনক্রোচমেন্ট আছে তা হটানোর। কাজেই এসব ক্ষেত্রে সরকারকে খরচ করতেই হচ্ছে। এই তো কৃষিতে কর্মসূচি নেবার ফলে এখানে উৎপাদন বেড়েছে। কিন্তু তার সঙ্গে সঙ্গে যে সমস্যার সৃষ্টি হয়েছে তারও সমাধানের কথা চিন্তা করতে হচ্ছে। এই তো আপনারা দেখলেন বিরোধী দলের বন্ধুরা আলুর বস্তা নিয়ে এসে এখানে কত নাটক করলেন। তারা এটা স্বীকার করলেন যে এখানে আলুর উৎপাদন বেড়েছে। কিন্তু উৎপাদন বাড়লেই তো হবে না, সেখানে তা সংরক্ষণ করে রাখার জন্য উপযুক্ত পরিকাঠামোও গড়ে তুলতে হবে। কাজেই এ ক্ষেত্রেও একটা বাড়তি সমস্যা হল যে উৎপাদন হলেও রাখার সমস্যা হচ্ছে। এরজন্য তাহলে নতুন হিমঘর বানাতে হবে, তারজন্য টাকার ব্যবস্থা করতে হবে এবং সমস্যার সমাধান করতে হবে। সরকার তো সেই চেষ্টাই করছেন। এরপর আমি বিদ্যুতের কথায় আসছি। গত কয়েক বছর নতুন নতুন মৌজাতে বৈদ্যুতিকরণ হলেও সেখানে কিন্তু একটা রিজিওন্যাল ইমব্যালেন্স রয়ে গিয়েছে। হিসাব নিলে দেখা যাবে যে বাঁকুড়া, পুরুলিয়ার অর্ধেক মৌজাতেও বিদ্যুৎ যায়নি। সেখানকার গ্রামবাসীরা বিদ্যুতের জন্য আর কতদিন অপেক্ষা করে থাকবেন?

এতো বছর তো গড়িয়ে গেল এখনও তারা বিদ্যুতের সুযোগ পায়নি, আর কতদিন তাদের অপেক্ষা করে থাকতে হবে। এই সমস্যার সমাধানের জন্য সেখানে বাড়তি বরাদ্দ সরকারকে করতে হচ্ছে। অনেক অঞ্চলে দেখবেন ৯৭-৯৮ ভাগ মৌজাতে বিদ্যুৎ গিয়েছে আবার অনেক অঞ্চলে দেখবেন যে ৫০/৫৫ ভাগ মৌজাতে মাত্র বিদ্যুৎ গিয়েছে। যাদের কাছে এখনও বিদ্যুৎ পৌঁছায়নি তারা কি চিরকাল পশ্চাদপদ থাকবে? তাদের কথা তাই অগ্রাধিকার দিয়ে ভাবতে হচ্ছে। তারপর সাক্ষরতার প্রশ্নে আসি। পশ্চিমবঙ্গে সাক্ষরতা কেন্দ্রগুলি ভালভাবে চলার দরুন অনেক মানুষ আজ সাক্ষর হয়েছে এবং এর ফলে সেখানেও নতুন করে যে সমস্যাটা দেখা দিচ্ছে তা হল প্রাথমিক স্কুলগুলিতে অনেক ছাত্রছাত্রী আসছে কিন্তু সেখানে জায়গার অভাব। সরকারকে তাই নতুন নতুন ঘরবাড়ি তৈরি করে নতুন নতুন স্কুল তৈরি করতে হচ্ছে। প্রাথমিক স্কুলের পর সেইসব ছাত্রছাত্রী হাইস্কুল এবং কলেজে পড়তে যাচ্ছে কাজেই সরকারকেও তাই নতুন নতুন হাইস্কুল এবং কলেজ করার কথা ভাবতে হচ্ছে।

বিরোধী বন্ধুরা কেউ কেউ বললেন অধিকতর অর্থ বরাদ্দের কথা। এ তো ভাল কথা। আরও অর্থ ব্যয় করার সুযোগ যদি আমাদের থাকতো তাহলে তা ব্যয় করতে পারলে আমরা খুশি হতাম। তাই বিরোধীদের এতে গোঁসা করার কিছু নেই। আশা করি, তাঁরা এটিকে সমর্থন করবেন। এই আশা ব্যক্ত করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় চেয়ারম্যান মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী 'দি ওয়েস্ট বেঙ্গল অ্যাপ্রোপ্রিয়েশন বিল, ১৯৯৭' এবং 'দি ওয়েস্ট বেঙ্গল অ্যাপ্রোপ্রিয়েশন (ভোট অন অ্যাকাউন্ট) বিল, ১৯৯৭' এই দুটি বিল যুক্তভাবে উপস্থাপিত করেছেন। আমি তার বিরোধিতা করছি। আমরা জানি যে, সংখ্যাগরিষ্ঠতার জোরে তাঁরা এই বিল পাশ করিয়ে নেবেন। আমরা বিরোধী দলের সদস্য হিসাবে যদি এই বিলের বিরোধিতা না করি তাহলে এই রাজ্যের মানুষের কাছে আমরা অপরাধী থেকে যাব। গতকাল মাননীয় অর্থমন্ত্রী যে অতিরিক্ত খরচের জন্য ব্যয় অনুমোদন চেয়েছিলেন তা নিয়ে দীর্ঘ আলোচনা হয়েছে। আমাদের পক্ষ থেকে যে কথা বলা হয়েছে এবং আজকে আমরা যে কথা বলছি তা হচ্ছে, মাননীয় অর্থমন্ত্রী সংবিধানের ২০৫(১) ধারা অনুযায়ী যে দায়বদ্ধতার কথা বলেছেন, আমরা সেই দায়বদ্ধতা বুঝি। কিন্তু আজকে খরচ করার অনুমতি চেয়ে যে বিল উপস্থিত করা হয়েছে, আমরা তার কেন বিরোধিতা করছি তা বলছি। তার আগে আমি একটি কথা বলতে চাই, আজকের এই অ্যাপ্রোপ্রিয়েশন বিলের উপরে আলোচনার শুরুতে শাসক দলের মাননীয় সদস্য বিদ্যুৎ দাস বারংম্বার ১৯৭২-৭৭ সালের কথা বলেছেন এবং সেদিনের কথা তোলার চেষ্টা করেছেন। আমি মাননীয় সদস্যের কাছে বিনীতভাবে বলতে চাই যে, ১৯৭৭ সালে আপনাদের আগমন আমাদের যে ব্যর্থতা ছিল তাকে পুঁজি করে। আজকে প্রশ্নপত্র ফাঁসের কথায় বললেন, '৫২, '৫৭ সাল এবং সিদ্ধার্থশঙ্কর রায়ের আমলে পরীক্ষার হলে গণ টোকাটুকির কথা। আমি সেই কথায় যেতে চাই না। আমি মাননীয় অর্থমন্ত্রীর কাছে এই কথা বলতে চাই, অতিরিক্ত খরচ হয়ে গেছে, তারজন্য আপনি অনুমতি চেয়েছেন। আপনি

সহযোগিতা চেয়েছেন। মাননীয় অর্থমন্ত্রী, আপনি জানেন যে, ১৯৯৫ সালে জাতীয় সামাজিক সহায়ক কর্মসূচি চালু হয়েছিল, যখন বলা হয়েছিল এরজন্য ৬৫ টাকা বৃদ্ধদের জন্য এবং যারা দারিদ্র্য সীমার নিচে বসবাস করে, তাদের একশো টাকা করে দেওয়া হবে। তাতে কেন্দ্রীয় সরকার দেবে ৭৫ টাকা এবং ২৫ টাকা দেবে রাজ্য সরকার। আজ পর্যন্ত কেন্দ্রীয় সরকার ২৬ কোটি ৩,২ লক্ষ ৫৬ হাজার টাকা দিয়েছেন। তাতে রাজ্য সরকার খরচ করেছেন ৮ কোটি ৬১ লক্ষ ৫৪ হাজার টাকা। বাদবাকি টাকা কি হল? সেই টাকা কি অন্য জায়গায় খরচ করেছেন, না কি ২৫ টাকা করে যে ম্যাচিং গ্রান্ট দেবার কথা ছিল তা দিতে পারেননি? আমাদের রাজ্যে ৩ লক্ষ ৫৩ হাজার ৯০০ নাম তালিকাভুক্ত হয়েছিল। তাদের বঞ্চিত করা হল কী কারণে? আপনি জবাবি ভাষণে এটা বলবেন। আর একটা প্রকল্প হয়েছিল মাতৃত্ব সহায়তাজনিত প্রকল্প, তাতে দুটি সন্তান জন্ম দেবার আগে সন্তানের পুষ্টির জন্য দু'দফায় টাকা দেওয়া হবে বলা হয়েছিল।

[4-40 – 4-50 p.m.]

১৯৯৬-৯৭ সালে টাকা দিয়েছেন ৬ কোটি ১১ লক্ষ ৯০ হাজার। আর খরচ করেছেন কত—১ কোটি ৪১ লক্ষ ১২ হাজার। কোথায় গেল বাকি টাকাটা, কেন খরচ করতে পারেননি। কিন্তু আপনি সাপ্লিমেন্টারি বাজেটে উল্লেখ করেননি। আগে তবুও কোন কোন খাতে কোন কোন দপ্তর কত খরচ করল সেটা বলতেন এখন আর তার কোনও উল্লেখ নেই। আসলে আপনি গোটা ব্যাপারটাকেই অ্যারেস্ট করতে পারেননি। নিয়ন্ত্রণ করতে পারেননি। এই রাজ্যে এমন কোনও দপ্তর নেই যেখানে এই খরচের ছোঁয়া লাগেনি। এরজন্য আবার মাননীয় অর্থমন্ত্রী কৃতিত্ব এবং সাফল্য দেখাতে পেরেছেন সেকথা তিনি তার বক্তব্যের মধ্যে লিখেছেন। সুভাষবাবু আলুর প্রশ্ন তুলে বলেছেন যে, আজকে কৃষকরা চেষ্টা করার ফলে আলুর উৎপাদন ভীষণভাবে বেড়েছে। আমি এই প্রসঙ্গে বলি যে, এই রাজ্যের পরিকাঠামো তৈরি হয়নি। যারজন্য আলু রাখা নিয়ে আজকে চিন্তা করতে হচ্ছে। আজকে আলু ধরে রাখার মতো কোল্ড স্টোরেজ নেই, সেই কারণে কৃষকদের আজকে খোলা আকাশের নিচে বসে দুর্দিনের কথা, সঙ্কটের কথা ভাবতে হচ্ছে, চিন্তিত হতে হচ্ছে। তারমধ্যে কৃষকরা যেটুকু বস্ত সংগ্রহ করেছিল তাও আবার কালোবাজারিদের বিক্রি করে দিয়েছেন। তারা যে বস্ত বিক্রি করে দিয়েছেন সেকথা মাননীয় অর্থমন্ত্রী কি জানেন? তারপরে শিক্ষাক্ষেত্রে বলেছেন যে এক হাজার নতুন স্কুল স্থাপন করবেন। মাননীয় অর্থমন্ত্রী আপনি জানেন যে, এই রাজ্যে এমন বিদ্যালয় আছে যেখানে প্রয়োজনীয় শিক্ষক নেই। এমন প্রাথমিক বিদ্যালয় আছে যেখানে ৩০০ জন ছাত্র পিছু একজন করে শিক্ষক। আমি মাননীয় অর্থমন্ত্রীকে উদাহরণস্বরূপ দেখাতে পারি যে, আমার বিধানসভা কেন্দ্র হরিহরপুর গ্রামে ১ নং ব্লকে ৮ নং গ্রামপঞ্চায়েতের অধীনে একটি প্রাথমিক বিদ্যালয় আছে, যেখানে ৩০০ জন ছাত্র পিছু একজন করে শিক্ষক। সেখানে কি পড়াশুনো হবে বলে আপনার মনে হয়? মাননীয় অর্থমন্ত্রী গর্ব করে বলেছেন যে, তিনি নাকি স্বাস্থ্যের ব্যাপারে অনেক টাকা

খ্যাত করেছেন। কিন্তু আজকে কি মহানগরী কলকাতার থেকে শুরু করে মহকুমা, জেলায় যান, গিয়ে দেখবেন সর্বত্র নার্সিংহোমে ভরে গেছে। এককালে ক্যালকাটা মেডিক্যাল কলেজের কি সুনাম ছিল, বিভিন্ন রাজ্য থেকে এখানে এসে চোখের চিকিৎসা করাতো, কিন্তু আজকে তার অবস্থা কোথায় দাঁড়িয়েছে—এখন আর কেউ ক্যালকাটা মেডিক্যাল কলেজে চোখ দেখাতে যায় না। চোখের চিকিৎসা করাতে দক্ষিণ ভারত, তামিলনাড়ু, শঙ্কর নেত্রালয়ে যাচ্ছে। তারপরে মাননীয় অর্থমন্ত্রী ক্ষুদ্রসেচে উন্নতির কথা বলেছেন। কিন্তু আজকে সমুদ্র উপকূলবর্তী ৭টি ব্লক যে ক্ষুদ্র সেচের মানচিত্রে ঢুকতে পারেনি তা কি আপনি জানেন? সুয়িড নামে একটি সংস্থা তারা ইনভেস্টিগেশন করে দেখেছেন যে ওখানে মিষ্টি জল পাওয়া যাবে না। চাষ উৎপাদনের জল পাওয়া যাবে না। এর কি ব্যবস্থা আপনি নেবেন সেটা জানাবেন। তারপরে পঞ্চায়েতের অবস্থা কি—মাননীয় অর্থমন্ত্রী বারে বারে পঞ্চায়েতের উন্নতির কথা বলেছেন, কিন্তু বাস্তবে পঞ্চায়েতের অবস্থা কোথায় দাঁড়িয়েছে? বিনয় চৌধুরি মহাশয় যেকথা বলেছিলেন যে, অফ দি কন্ট্রাক্টর, ফর দি কন্ট্রাক্টর, বাই দি কন্ট্রাক্টর, একথা ঠিকই বলেছিলেন। আপনারা নামেই বেনিফিসিয়ারি কমিটি করেছেন কিন্তু কন্ট্রাক্টররা গোটা পঞ্চায়েত ব্যবস্থাকে গ্রাস করেছে।

আজকে পঞ্চায়েতের কাঠামোটা কি? আজকে পঞ্চায়েতের কাঠামোটা হচ্ছে, সেখানে গ্রাম সহায়ক একজন সচিব, সে পঞ্চায়েত চালায়। পঞ্চায়েতের পরিকাঠামোর ব্যাপারে মাননীয় অর্থমন্ত্রী কি ভাবেন? পঞ্চায়েতের জন্য আপনি যে টাকা দেন, সেই পঞ্চায়েতগুলিতে দেখা যাচ্ছে, বহুদিন ধরে কোন অডিট হয়নি, জেলা পরিষদে কোনও অডিট হয়নি। অধিকাংশ পঞ্চায়েত সমিতিতে কোনও অডিট হয়নি। অধিকাংশ গ্রাম পঞ্চায়েতেও কোনও অডিট হয়নি। অডিট না হওয়ার সুযোগে সেখানে আজকে পঞ্চায়েতে অর্থের তছনছ চলছে। নিশ্চয় অর্থমন্ত্রী বলবেন, তাহলে কি পঞ্চায়েতি ব্যবস্থার মাধ্যমে উন্নয়ন হয়নি? আমাদের যে কাঙ্খিত উন্নয়ন, তা হয়নি, প্রত্যাশিত উন্নয়ন তা হয়নি। পঞ্চায়েতের মাধ্যমে মানুষের যে অধিকার, মানুষের যে সুযোগসুবিধা তা সম্পূর্ণ হয়নি। তাই মাননীয় অর্থমন্ত্রী আপনার এই বিলের পরিপূর্ণ বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বিপ্লব রায়চৌধুরি :** মাননীয় চেয়ারম্যান স্যার, পশ্চিমবঙ্গের মাননীয় অর্থমন্ত্রী যে অ্যাপ্রোপ্রিয়েশন বিল এবং অন্যান্য বিল পেশ করেছেন, সেই বিল সম্পর্কে বলতে গিয়ে আমি গ্রামের একজন বিধায়ক হিসাবে আপনাদের কাছে আমি একটি ছোট্ট কথা উল্লেখ করি। "পল্লীগ্রাম শুনেছিলাম, তোমারই নাম সুধা।

কি দেখলাম, গ্রামকে গ্রাম হাজার চোখে ক্ষুধা।
ভেবেছিলাম, এখানে বুঝি শান্তি, কি, দেখলাম,
কপালে ঘাম, ঘামের নাম ক্লান্তি।।"

আমাদের মাননীয় অর্থমন্ত্রী মহাশয়, এই কপালে ঘাম এবং ঘামের নাম ক্লান্তি এটা

দূর করার জন্য যে অর্থনীতির সম্ভাবনার কথা বলেছেন এবং পেশ করেছেন, তার একেবারে শেষে ১৩.৫ অনুচ্ছেদে তিনি বলছেন '৯৬-'৯৭ সালের অতিরিক্ত ৫.৬ লক্ষ কর্মসংস্থান সৃষ্টি করবেন। এছাড়া বলছেন, বিভিন্ন স্বনিযুক্তির মাধ্যমে ৪.৯৭ লক্ষ মানুষের কর্মসংস্থান সৃষ্টি করবেন। স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই, উনি সারণী ৮.১তে বলেছেন ৪ লক্ষ ৯৭ হাজার কর্মসংস্থান সৃষ্টি করবেন। উনি বলেছেন আই. আর. ডি. পি.র মাধ্যমে সম্ভাব্য কর্মসংস্থান সৃষ্টি করবেন ২ লক্ষ ১০ হাজার মানুষের। উনি তফসিলি জাতি উপজাতি মানুষের জন্য ১ লক্ষ ৭৪ হাজার, পি. এম. আর. ওয়াইতে বলেছেন ৬৮ হাজার ৭ শত মানুষের কর্মসংস্থান সৃষ্টি করবেন। উনি সারণী ৮.১তে বলছেন, পাশাপাশি সারণী ৫.২তে বলছেন পি. এম. আর. ওয়াইতে গত ৩ বছর ধরে ৬৮ হাজার ৭ শতর মধ্যে ৯ হাজার ১৯১ পর্যন্ত স্যাংশন পাওয়া গিয়েছে। অবস্থা যখন অত্যন্ত খারাপ, তখন এই তথ্যটা কারা সারণী ৮.১এর মধ্যে ঢুকিয়ে বাড়িয়ে দিল, বুঝলাম না। যে বা যারা এটা সরবরাহ করেছেন, তারা পিঠ চাপড়াবার জন্য যদি করে থাকে তাহলে আলাদা কথা। কিন্তু গ্রামের লোকেরা প্রত্যেকেই জানেন পি. এম. আর. ওয়াই.-এর কি অবস্থা। আই. আর. ডি. পি.র কথা বলেছেন, ২ লক্ষ ১০ হাজার, এই ব্যাপারে আমি সবিনয়ে বলতে চাই....

[4-50 – 5-00 p.m.]

আই. আর. ডি. পি. স্কীমের মাধ্যমে ২ লক্ষ ১০ হাজার লোককে লোন দেওয়া যেতে পারে। কিন্তু কর্মসংস্থান কেমন করে হবে সেই ব্যাপারে কিন্তু মাথা ঘামাচ্ছেন না। এটা যদি করা যায় তাহলে আই. আর. ডি. পি.তে নতুন করে একটা দৃষ্টান্তের সূচনা হবে। যে লোন গ্রামাঞ্চলের লোককে দেওয়া হয় তার মধ্যে অর্ধেক মানুষ তাদের ব্যক্তিগত প্রয়োজন মেটান। স্বনিযুক্তি প্রকল্পের দিকে তাদের নজর থাকে না। ফলে যে কর্মসংস্থানের কথা বলছেন সেটা হবে কেমন করে? তফসিলি জাতি এবং উপজাতি এদের জন্য যে প্রকল্প উনি করেছেন তাতে বলছেন ১ লক্ষ ৭৪ হাজার মানুষ উপকৃত হবেন। স্বপ্নেও এই জিনিস সম্ভব হবে না বাস্তবে তো দূরের কথা। এই যে ৪ লক্ষ ৯৭ হাজার কর্মসংস্থানের কথা বলেছেন এর অর্ধেকও যদি হয় তাহলে আমরা আনন্দিত হব, কৃতজ্ঞ থাকব। মাননীয় অর্থমন্ত্রীকে আমি বলতে চাই যে, বড় বড় পরিকল্পনার কথা উনি বলেছেন সেটা সঠিকভাবে যদি রূপায়িত হয় তাহলে একটা বিরাট দৃষ্টান্ত স্থাপন করবে। কিন্তু সাধারণভাবে তিনি যদি গ্রামীণ অবস্থার দিকে তাকান তাহলে আমরা সার্বিকভাবে উপকৃত হব। একটা সময় ছিল মাননীয় অর্থমন্ত্রী মাসুল সমীকরণনীতি নিয়ে অনেক অভিযোগ করতেন কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে। আমরা সবাই জানি যে ২ বছর আগে মাসুল সমীকরণ নীতি উঠে গিয়েছে। এই মাসুল সমীকরণ নীতি উঠে যাওয়ায় যে সুযোগ সেই সুযোগ তিনি পেয়েছেন। এখানে ব্যাঙ্কের সংখ্যার আনুপাতিক হার নিয়ে তিনি অনেক অভিযোগ করতেন। এক সময় জনসংখ্যা এবং ব্যাঙ্কের আনুপাতিক হার কম ছিল। এখন সারা ভারতবর্ষের যা তথ্য দেওয়া হয়েছে

তাতে দেখতে পাচ্ছি জনসংখ্যার সাথে ব্যাঙ্কের সংখ্যা পশ্চিমবাংলার আগের তুলনায় বেড়ে গিয়েছে। সুতরাং সমস্ত দিক থেকে উনি এগিয়ে যাওয়ার সুযোগ পেয়েছেন। তা সত্ত্বেও সার্বিক কর্মসংস্থার বৃদ্ধির লক্ষ্যে তিনি এগোতে পারছেন না। সেই ব্যাপারে কোনও নতুন দৃষ্টিভঙ্গি আমরা দেখতে পাচ্ছি না। আপনারা সবাই জানেন বিদ্যুৎ নিয়ে একটা আলাপ আলোচনা হয়েছে। সেই আলাপ-আলোচনার ব্যাপারে আমরা যথেষ্ট উদ্বিগ্ন। সংবাদপত্রে আমরা দেখলাম আগামী দিনে পঞ্চায়েত নির্বাচনকে মাথায় রেখে নতুন করে বিদ্যুৎ সম্পর্কে উদ্যোগ নেওয়া হচ্ছে, বিদ্যুৎ দপ্তরকে এড়িয়ে একটা বিদ্যুৎ সংস্থা সৃষ্টি করা হচ্ছে। এটা কতটা আইনসঙ্গত হচ্ছে আমি জানি না। এটা মানুষকে ভোট দেওয়ার দিকে এগিয়ে নিয়ে যাওয়া হচ্ছে। এটা একটা ভয়ঙ্কর দৃষ্টান্ত হবে। এইভাবে বেআইনিভাবে না করে আইন মেনে বিদ্যুৎ দপ্তরকে দায়বদ্ধ করে যদি এই কাজগুলিকে এগিয়ে নিয়ে যাওয়া যায় তাহলেই সত্যিকারের লক্ষ্যমাত্রার দিকে এগিয়ে যেতে পারব। ক্ষুদ্র শিল্প নিগম এবং অন্যান্য সুযোগগুলির কথা বলেছেন। আমি মনে করি এইগুলি দিয়ে শুধু পাতা ভরানো হয়েছে। আল্টিমেটলি প্রফিটেবল বিজনেস হবে কিনা জানি না। ক্ষুদ্র শিল্প সম্পর্কে অনেক তথ্য দেওয়া আছে বলেছেন ক্ষুদ্র শিল্পে নতুন করে ইউনিট তৈরি করা হচ্ছে। যেগুলি বন্ধ হয়ে যাচ্ছে এবং যা নতুন ইউনিট তৈরি হচ্ছে এই পরিসংখ্যান পাশাপাশি না রাখলে আমরা নতুন কর্মসংস্থান সম্বন্ধে আমরা বুঝতে পারতাম। আমরা কি করতে পারছি, আমরা কতটা এগোতে পারছি। এবারে আমি দুটি বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। তার মধ্যে এটা হচ্ছে জুবেনাইল জাস্টিস সম্পর্কে। ১১-১৩ অনুচ্ছেদে জুবেনাইল সেন্টার সম্পর্কে উনি কিছু করবার উদ্যোগ নিয়েছেন। যাঁরা বারাসাতের কিশলয় এবং পুরুলিয়ার আনন্দমঠ সম্পর্কে বিন্দুমাত্র জানেন তাঁরা সকলেই খুব উদ্বিগ্ন। মাঝে মাঝে সংবাদপত্রে প্রকাশিত হয় যে এখানকার ছেলেরা কিভাবে অত্যাচারিত হচ্ছে, খেতে না পেয়ে পালিয়ে যাচ্ছে। তাদের দুরাবস্থার কথা চিন্তা করে আমি সকলের মানবিকতার কাছে আবেদন রাখব এই ব্যাপারে যাতে নতুন করে চিন্তা করা যায় সেই ব্যাপারে ভাবা উচিত। ৫টি শিশুকল্যাণ কেন্দ্র যে কাজগুলি করছে সেটা উল্লেখযোগ্য নয়। এই ব্যাপারে নতুন করে ভাববার প্রশ্ন দেখা দিয়েছে.

১১.১৫ অনুচ্ছেদে উনি বলেছেন প্রায় ২৪টা বেসরকারি স্বেচ্ছাসেবী সংস্থা কলকাতায় পথশিশুদের জনকল্যাণ প্রকল্প নামে একটা বিশেষ প্রকল্প চালু করেছেন। আমি এর জন্য মাননীয় অর্থমন্ত্রীকে ধন্যবাদ দেব এবং সেই সঙ্গে এটাও বলব যে স্বেচ্ছাসেবী সংস্থাগুলো কাজ করছেন। ১১.১৬ অনুচ্ছেদে নোরাডের মাধ্যমে যে কর্মসূচি চালু করেছেন তার জন্য তাঁকে ধন্যবাদ দেব। পাশাপাশি তাঁকে অনুরোধ করব যে পিছন থেকে সংবিধান বহির্ভূত ক্ষমতার উৎস সি. পি. এম. নেতা [***] স্বেচ্ছাসেবী সংস্থাগুলির কাজকর্ম বন্ধ করবার জন্য যে ধরনের কথাবার্তা মাঝে মাঝে বলে থাকেন, এই ধরনের সংবিধান বহির্ভূত

Note : ***Expunged as ordered by the chair.

ক্ষমতার উৎসকে যদি একটু থামিয়ে রেখে নতুন ধরনের কাজকর্মগুলো চালানোর উদ্যোগ গ্রহণ করেন তাহলে ভাল হয়। তা নাহলে সারা পশ্চিমবাংলায় এন. জি. ও. যে বিরাট উদ্যোগ নিয়ে গঠনমূলক কাজ করে চলেছে সেই কাজগুলো বোধহয় ঠিকমতো রূপায়িত হতে পারবে না। আজকে কেন্দ্রীয় সরকার এবং রাজ্য সরকার উভয়ে সমস্বরে স্বীকার করেছেন যে স্বেচ্ছাসেবী সংস্থাগুলো সারা ভারতবর্ষে বিরাট কাজ করে চলেছে এবং অনেক ক্ষেত্রে আমরা দেখি দিল্লি এবং পশ্চিমবাংলায় অনেক সম্মেলনে যে এই ধরনের স্বেচ্ছাসেবী সংস্থাগুলোকে আরও বেশি করে সরকারের সঙ্গে হাতে হাত মিলিয়ে, কাঁধে কাঁধ মিলিয়ে কাজ করতে হবে। তখন যদি আমরা দেখি যে পিছন থেকে কিছু সংবিধান বহির্ভূত ক্ষমতার মানুষ পিছন থেকে টান মেরে এই সমস্ত উদ্যোগকে, পরিকল্পনাগুলোকে ধরে রাখেন তাহলে তারা সেই কাজগুলো করতে পারবেন না। সমস্তগুলো মিলিয়ে দেখলে দেখা যাচ্ছে যে আমরা যে ধরনের শ্রমদিবস সৃষ্টি হবে বলে আশা করছি সেই শ্রমদিবস যদি শুধুমাত্র কাগজের মধ্যে দিয়ে হয় তাহলে আমাদের কোনও লাভ নেই। বাস্তবে তা করবার জন্য আরও গভীর ধ্যানধারণা এবং আরও নতুন পরিকল্পনা নিয়ে আমাদের সেদিকে এগিয়ে যেতে হবে। আমি আশা করব যে সেই ধরনের উদ্যোগমূলক, সংশোধনীমূলক কাজ করবার জন্য মাননীয় অর্থমন্ত্রী এগিয়ে যাবেন এবং তাঁর বাজেট বক্তৃতার সময়ে যে সংশোধনীর কথা তিনি বলবেন তার উপর, আমি তা দেখতে পাব। এই কথা বলে এর বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ চেয়ারম্যান ঃ** বিমান বসুর নাম বাদ যাবে।

**শ্রী মদনমোহন নাথ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে অর্থমন্ত্রী যে অ্যাপ্রোপ্রিয়েশন বিল এনেছেন তাকে আমি সমর্থন জানাতে উঠেছি। কারণটা খুব সহজ। এই অ্যাপ্রোপ্রিয়েশন বিলের দরকার আছে। নির্দিষ্ট সময়ের মধ্যে যদি ব্যয় খরচ করতে হয় তাহলে অ্যাপ্রোপ্রিয়েশনের দরকার হয়। সেজন্য অ্যাপ্রোপ্রিয়েশন বিল পেশ করার দরকার হয়। আর সাপ্লিমেন্টারি বাজেট সেটা তো বিরোধিতা হয়নি, সেভাবে ভোটাভুটি করেননি এবং এই প্রসঙ্গে আমার মনে হয় যে আজকে অ্যাপ্রোপ্রিয়েশন বিলের বাইরে কিছুই আলোচনা হবে না। মাননীয় অর্থমন্ত্রী বিধানসভার উপযুক্ততা বজায় রেখে করেছিলেন। আমি আশা করেছিলাম যে এখানেও সেইভাবে কথা বলা হবে। কিন্তু কাকস্য পরিবেদনা। ঠিক যেভাবে মূল বাজেটের ক্ষেত্রে যে পর্যায় নিয়ে আলোচনা হয় এখানেও প্রায় তাই এবং অ্যাপ্রোপ্রিয়েশন বিলের সেই সমস্ত কথাবার্তা কি করে প্রাসঙ্গিক হয় তা আমি বুঝলাম না।

[5-00 – 5-10 p.m.]

মূল বাজেটের সময় বিতর্ক করতে গিয়ে যে সমস্ত কথা ওরা বলেছিলেন, পরে বাজেট বিবৃতি দিতে গিয়ে মাননীয় অর্থমন্ত্রী তার জবাব দিয়েছেন। সেগুলি আমাদের কম বেশি সবায়েরই মনে আছে। ওরা যে কথাগুলি প্রায়ই বলেন, সেই কথাগুলি আমরা

প্রতিবারই শুনি। এই কথাগুলি যদি আমরা একটু মনে করে নিই, তাহলেই বুঝতে পারব যে, বিরোধী সদস্যরা বিরোধিতা করতে গিয়ে, কিভাবে যুক্তির অবতারণা করেন। ওরা বলছিলেন যে, বরাদ্দ করা বাজেটের অর্থ দপ্তরগুলি ঠিকমতো পায় না। কিন্তু অর্থমন্ত্রী তথ্য দিয়ে বললেন যে, মার্চ মাসের হিসাবে শতকরা ৯০ ভাগ সব দপ্তর পেয়ে গেছে, আর কিছু আপনাদের বলার দরকার আছে? তথ্য পরিবেশনের সময় সঠিক তথ্য কিভাবে পরিবেশন করছেন, সেটা বোঝা যায় না? কথা হচ্ছে যে, বাজেট বরাদ্দ বৃদ্ধি করা হয়নি। আমাদের রাজ্য বাজেটের বিভিন্ন গুরুত্বপূর্ণ খাতে ঠিক যেমনভাবে বৃদ্ধি করা উচিত ছিল, তেমনভাবে বৃদ্ধি করা হয়নি, ঐটা তারা বলছেন। কিন্তু আমরা জানি যে, মূল বাজেট বক্তৃতায় আছে যে, ৭২ থেকে ২২৭ কোটি টাকা স্বাস্থ্যখাতে বরাদ্দ বৃদ্ধি করা হয়েছে। গ্রামীণ বিদ্যুতের ক্ষেত্রে ৫০ থেকে ১২৫ কোটি টাকা বৃদ্ধি করা হচ্ছে। পাবলিক হেল্‌থ ইঞ্জিনিয়ারিং-এর কথা বলা হয়েছে। বিরোধী সদস্যরা বক্তব্য রাখতে গিয়ে বললেন যে, আজকে এমনভাবে আর্সেনিক বাড়ছে, তাতে দেশের মানুষ একেবারে শেষ হয়ে যেতে বসেছে। আর্সেনিক ধরা পড়েছে ঐটা আমরা সবাই জানি এবং আর্সেনিক বের করার জন্য পাবলিক হেল্‌থ ইঞ্জিনিয়ারিং দায়িত্ব নিয়েছেন। তার প্রমাণ হচ্ছে যে, এবার ৫৩ কোটি টাকা থেকে ১০২ কোটি টাকা, শুধু টাকার হিসাব নয়, সেখানে যে কাজ করার চেষ্টা হচ্ছে, তা পাবলিক হেল্‌থ ইঞ্জিনিয়ারিং মন্ত্রী মহাশয়ের কাছে আমরা পেয়েছি। জোন ভাগ করা হয়েছে। জোন দেখে সেখানে সিদ্ধান্ত করা হয়। বৈজ্ঞানিক প্রক্রিয়ায় এক্সপারটাইজদের নিয়ে চেষ্টা হচ্ছে। আমি তাই বলছি যে, যারা এইসব কথা বলেন, তারাও দীর্ঘ ৩০ বছর স্বাধীনতার পর ছিল, তখন কি তারা এই সমস্ত কথা ভুলে গিয়েছিল? গ্রামীণ বিদ্যুতের কিছু উন্নতি হয়েছে। এর প্রয়োজন আছে। বাজেট বরাদ্দ ঠিকমতো বৃদ্ধি করা হয়েছে। সিদ্ধার্থশঙ্কর রায় গ্রামে বিদ্যুৎ করে দেবেন বলেছিলেন। কোথাও কোথাও খুঁটি পোঁতা হয়েছিল। কিন্তু হয়নি। এই ২০ বছরে গ্রামীণ বিদ্যুতের যথেষ্ট উন্নতি হয়েছে। ঐটা সবাই স্বীকার করবেন। আমরাও বলছি যে, উন্নতি যথেষ্ট নয়। আমরাও বলছি—শুধু গ্রামে কেন শহরেও এর প্রয়োজন আছে। সর্বাগ্রে বামফ্রন্ট সরকারের আমলে বিদ্যুৎ উৎপাদন বৃদ্ধি পেয়েছে। ঐটা সবাই জানে। কিন্তু যেকোনও কারণেই হোক মানুষ বিদ্যুতের ব্যবহার ঠিকমতো পাচ্ছে না। আমরা বলছি যে, বিদ্যুতের উন্নতি আরও হওয়া দরকার। আমি তাই বলছি যে, বিতর্ককে ওই পর্যায়ে না নিয়ে গিয়ে, সঠিকভাবে তথ্য পরিবেশন করার দরকার ছিল আপনাদের। কিন্তু আমরা তা পাইনি। কিন্তু দেখলাম আপনাদের বিতর্কের দরকার নেই। বিধানসভাটাকে এই পর্যায়ে আপনাদের নিয়ে যাওয়ার দরকার, কারণ আপনাদের বলার আর কিছু নেই।

বাজেটের প্রয়োজনে, জিনিসপত্রের ট্যাক্স বৃদ্ধি করেছেন। যেগুলোর ট্যাক্স বৃদ্ধি করা যায় সেগুলোর ট্যাক্স বৃদ্ধি করেছেন। মাননীয় বিরোধীপক্ষের সদস্যরা বলছিলেন যে, আরও বেশি ক্ষেত্রে পি. চিদাম্বরম বাজেট কর বৃদ্ধি করেছেন, কিন্তু আমাদের মাননীয় অর্থমন্ত্রী সেগুলো করেননি, করলে ভাল হ[illegible] পি. চি[illegible] অনেকগুলোতে কর বৃদ্ধি করেছে, ফল

কি পাচ্ছেন জানি না। আমাদের বাজেটের সময় অর্থমন্ত্রী বলেছেন, 'আমাদের মূল লক্ষ্য দুটো দিক দেখা। আমাদের বাজেটে যেটা বেশি কর হয়েছে সেটা মূলত জনকল্যাণমুখী বাজেট এবং সেই বাজেট উৎপাদন বৃদ্ধি করার লক্ষ্যে করা হয়েছে। এই বাজেটে কর্মসংস্থান হবে, মূল্যবৃদ্ধি নিয়ন্ত্রণ হবে। এই বাজেট জনকল্যাণমুখী বাজেট, মানুষের সম্মান ও নিরাপত্তার বাজেট। এই বাজেটের জন্য অ্যাপ্রোপ্রিয়েশন বিলের প্রয়োজন আছে। এই অ্যাপ্রোপ্রিয়েশন বিলে ৯৩টা আইটেম্‌সের মধ্যে কয়েকটা আইটেম্‌সে একটা জিনিস বলেছিলেন—বন্ধ কারখানা খোলার কথা। বন্ধ কারখানা খোলার দায়িত্ব কাদের? কেন্দ্রীয় সরকারের। সেখান থেকে গ্রীণ সিগন্যাল না পেলে কিভাবে করবে? সংকোশের জলের ব্যাপারে বুদ্ধদেববাবু কেন্দ্রীয় সরকারের কাছে যাচ্ছেন। এসব ব্যাপারে বিরোধিতা করার কারণ নেই। এই কথা বলে, আমি এই অ্যাপ্রোপ্রিয়েশন বিলকে পূর্ণ সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, আমরা এই অ্যাপ্রোপ্রিয়েশন (ভোট অন্ অ্যাকাউন্ট) বিলের উপর দীর্ঘক্ষণ ধরে দুই পক্ষের সদস্যদের বক্তব্য শুনলাম এবং নর্থ ব্যারাকপুরের টসে জেতা চেয়ারম্যানের বক্তব্য শুনলাম। তিনি বাজেট নিয়ে খুব একটা বলেননি। এর আগে বাজেট নিয়ে আলোচনা হয়। তখন বিস্তারিতভাবে বিভিন্ন বিষয় নিয়ে আলোচনা করেছি। অ্যাপ্রোপ্রিয়েশন (ভোট অন্ অ্যাকাউন্ট)-এ ৫ হাজার ৯০৪ কোটি ৯৬ লক্ষ টাকা এনেছেন, তার মধ্যে ভোট হবে ৪ হাজার ৪৩২ কোটি ৬৩ লক্ষ টাকার উপর। ২-৩টি বিষয়ের উপর বলব—যেগুলোর জন্য টাকা এপ্রিল, মে, জুনের জন্য ভোট অন্ অ্যাকাউন্ট নিচ্ছেন। ১৫ হাজার কোটি টাকার বাজেট। যতদিন পর্যন্ত অ্যাপ্রোপ্রিয়েশনের ব্যবস্থা না হয় তার জন্য অনুমতি নিচ্ছেন। শুনলাম ২০৬টি ধারার উন্নয়নের জন্য অনুমতি নিতে হবে।

[5-10 – 5-20 p.m.]

কিন্তু আমরা দেখছি ৪,৪৩২ কোটি টাকার মধ্যে শুধু পুলিশেই আছে ২২০ কোটি টাকা। এই নিয়ে আমাদের অনেক সদস্যই বলেছেন, আমি বিস্তারিতভাবে আর বলব না। আর একটা খুব বেশি টাকা আছে, যেখানে বামফ্রন্ট বলেছেন সবচেয়ে বেশি খরচ করেছেন, সেটা হচ্ছে জেনারেল এডুকেশন খাতে ১ হাজার ৬১ কোটি ৫০লক্ষ টাকা এই খাতে ধরা আছে। এবং গত দু'বছর ধরে মাননীয় অর্থমন্ত্রী একটি নতুন নীতির কথা বলেছেন, মাননীয় সদস্যগণের নিশ্চয় স্মরণে থাকবে। তিনি বলেছেন, 'গত বাজেটে বিদ্যালয় শিক্ষার ক্ষেত্রে আমার পরীক্ষামূলকভাবে দায়বদ্ধতার ভিত্তিতে শিক্ষাকেন্দ্র স্থাপনের প্রস্তাব রেখেছিলাম। এক হাজারটি প্রাথমিক শিক্ষাকেন্দ্র খোলার সরকারি নির্দেশ জারি হয়েছে এবং আগামী বছরেও এই ধরনের প্রাথমিক শিক্ষাকেন্দ্র স্থাপন করা হবে, যার জন্য অতিরিক্ত বরাদ্দ রাখা হয়েছে ৭ কোটি টাকা।' আমি ধরে নিচ্ছি যে, এক হাজার ৬১ কোটি টাকার মধ্যে একটা বড় অংশ যাচ্ছে প্রাথমিক শিক্ষাকেন্দ্র খুলতে। মাননীয় অর্থমন্ত্রীকে বলতে চাই, ওঁর এই এক্সপেরিমেন্টাল প্রাইমারি এডুকেশন সেন্টারগুলো পুরোপুরি ব্যর্থ। এর আগে রাজীব গান্ধী

১৯৮৬ সালে যখন তাঁর নতুন শিক্ষানীতি রেখেছিলেন, তখন ডিসট্যান্স এডুকেশনের কথা, নন ফরমাল এডুকেশনের কথা বলা হয়েছিল। এটা ঠিক যে, আমরা মনে করি না শিক্ষা মানেই দুটো ঘরের মধ্যে, চারটে দেওয়ালের মধ্যে হতে হবে। শিক্ষার নানা পদ্ধতি আছে এবং এখন তো সারা দেশে ওপেন ইউনিভার্সিটি চালু হয়েছে। ১০/১৫ বছর ধরে কাজ করছে ইন্দিরা গান্ধী ওপেন ইউনিভার্সিটি, ন্যাশনাল ওপেন ইউনিভার্সিটিও কাজ করছে। আর আজকে আমাদের পশ্চিমবাংলার অর্থমন্ত্রী, আমাদের মন্ত্রিসভা বামফ্রন্টের, তারা জেগে উঠে বলছেন নেতাজী সুভাষ ওপেন ইউনিভার্সিটি খোলার কথা। এখনও পর্যন্ত আমাদের কাছে এটা পরিষ্কার নয়, এই যে নতুন প্রাথমিক শিক্ষাকেন্দ্রগুলো খুলবেন, দায়বদ্ধতার ভিত্তিতে সেটা কিভাবে, কারা শিক্ষক নিয়োগ করবে, তাদের মাইনে কারা দেবে, প্রাথমিক স্কুলের শিক্ষকরা যে স্কেল পান সেটা দেবেন কি না, দায়বদ্ধ কার কাছে, কী পাঠক্রম হবে, ক্লাস ওয়ান থেকে ইংরাজি পড়ানো হবে কি না। এসব বলছে না। বামফ্রন্টের লোকেরা প্রায়ই বলে, মামলা করে আটকে ছিল, তাই করিনি। কয়েক বছর ধরে আমাদের রাজ্যে প্রাইমারি স্কুল হয়নি। এখন শিক্ষামন্ত্রী এডুকেশন সেন্টার খুলছেন। কেউ জানে না ওনার মাথায় কি আছে। গত বছর বাজেট বক্তৃতায় বলেছিলেন অর্ডার বার হয়নি। কিন্তু এখন তো বেরিয়েছে। কেউ জানে না অসীমবাবু কি করতে চলেছেন। কি কাজ হচ্ছে, আমি মাননীয় প্রাথমিক শিক্ষামন্ত্রীর মাধ্যমে জানতে চাই। আমি নিজে মনে করি পশ্চিমবাংলায় শিক্ষার ক্ষেত্রে ব্যাপক খরচ হচ্ছে। বাজেটের টাকার প্রায় এক-চতুর্থাংশ শিক্ষার পেছনে খরচ হচ্ছে। এবং, আমি বার বার বলেছি, এই টাকা মাইনে দিতেই চলে যাচ্ছে। আজকে শিক্ষার পরিকাঠামো নতুন করে তৈরি করা দূরের কথা, রক্ষা করার মতো অবস্থাও নেই। স্কুলের বাড়ি রিপেয়ার, মেন্টেন্যান্স, স্কুল-এর ল্যাবরেটরি তৈরি করা, তার রিপেয়ার, মেন্টেন্যান্স, স্কুলের ছাত্রছাত্রীদের জন্য খেলার মাঠ তৈরি করা, তার মেন্টেন্যান্স, প্রাথমিক স্তরে, মাধ্যমিক স্তরে, উচ্চ মাধ্যমিক স্তরে নেই। এবং একই সমস্যা কলেজগুলোর ক্ষেত্রে হয়ে দাঁড়িয়েছে। পুরনো প্রপার্টিগুলো যা আছে, সেইগুলো কি করে রক্ষা করা হবে, এই নিয়েও কোনও উচ্চবাচ্য ওরা করছেন না।

তার মানে শিক্ষার মান রাজ্যে ডিস্টিক্টলি কমছে। এই যে শিক্ষা বর্তমানে দীর্ঘদিন ধরে দেওয়া হচ্ছে একে বৃত্তিমূলক করা যায়নি। কিন্তু এর কোনও চিন্তা আপনাদের নেই। আমি দেখছি, জেনারেল এডুকেশনে ওঁরা ১ হাজার কোটি টাকা রেখেছেন কিন্তু সেখানে কারিগরি শিক্ষায় ২৫ কোটি ৮৮ লক্ষ টাকা রেখেছেন। এটা খুবই ইনসিগ্নিফিকেন্ট অ্যামাউন্ট। আমাদের রাজ্যে যারা গ্রাজুয়েট হচ্ছে অনেক ক্ষেত্রেই তারা চাকরি পাওয়ার যোগ্য বলে বিবেচিত হয় না। আজকের দিনে কোনও ছেলের যদি স্কীল না থাকে তাহলে সে চাকরি পেতে পারবে না। অথচ বামফ্রন্ট সরকার বলছে, তারা নাকি শিক্ষাতে অনেক টাকা দিচ্ছেন। কিন্তু মাঝখান থেকে ওঁরা যেটা এনকারেজ করছেন সেটা একটা বিচিত্র সিস্টেম। ওঁরা প্রাইমারি স্কুল করছেন পাবলিক সেক্টরে। এজন্য মন্তেশ্বরী স্কুল তৈরি হচ্ছে। কিন্তু সেখানে

ভর্তি হতে ৩/৪ হাজার টাকা লাগে এবং প্রতি মাসে অনেক টাকা ছেলেমেয়ের পিছনে খরচ করতে হয়। ওঁনারা এই রকম প্রাইমারি স্কুল স্থাপন করছেন। যেহেতু শিক্ষা ক্ষেত্রে ভোকেশন্যালাইজেশন হচ্ছে না সর্বত্র দেখবেন জেড কম্পিউটার সেন্টার, কম্পিউটার সেন্টার আরও অনেক রকমের প্রতিষ্ঠান। কিন্তু সেখানে সত্যিকারের কোন ভোকেশন্যাল ট্রেনিং হয় না। সেখান থেকে পাওয়া কোন ডিগ্রি বা ডিপ্লোমার কোনও মূল্য নেই। ওরা কম্পিউটারের কিছু জানে না, কিছুই শেখাতে পারে না। আমাদের ছেলেমেয়েরা চাকরি পাওয়ার লোভে সেখানে যাচ্ছে। অথচ আজকে অর্থমন্ত্রীর ভাষণে এই সমস্যার কথা কোথাও লেখা নেই। এবং এই যে একটা মিনিং লেস শিক্ষা ছাত্রছাত্রীদের দেওয়া হচ্ছে এর চেঞ্জ করার কোনও দায়িত্ব ওরা গ্রহণ করেননি। শিক্ষার পেছনে রাজ্যে বাজেট থেকে এত টাকা খরচ হয়ে যাচ্ছে কিন্তু এ বিষয়ে কোনও চিন্তাই ওদের নেই। ওনারা আজকে আবার দায়বদ্ধতার কথা বলছেন। আমি এর বিরোধী। আজকে পঞ্চায়েত হচেছ পুরোপুরি পলিটিক্যাল অ্যাট দি লোয়েস্ট লেভেল। শিক্ষা ক্ষেত্রে আমরা বার বার বলছি, Education has to be delinked from politics and degree have to be delinked from politics. যদি এটা আমরা না করতে পারি তাহলে শিক্ষার মূল সমস্যার সমাধান হবে না। তাই এই দায়বদ্ধতার ভাগ প্রাথমিক শিক্ষা কেন্দ্রের ক্ষেত্রে—এটা আমাদের কাছে পরিষ্কার নয়। কিন্তু তার থেকেও যেটা বিপজ্জনক ব্যাপার সেটা হচ্ছে, উনি বলছেন, ৩৪১টা উচ্চ-মাধ্যমিক বিদ্যালয় তৈরি হবে। কারা পড়াবেন? কি তাদের যোগ্যতা হবে? মাইনে কত হবে? পঞ্চায়েত সমিতির কাছে দায়বদ্ধতা মানে কি? এটা ওঁরা এক্সপ্লেন করছেন না। এটা কি শিক্ষাগত যোগ্য প্রার্থীদের কম মাইনে দিয়ে শিক্ষাকে খোঁজার চেষ্টা? এটা হতে পারে যে, কম মাইনে দিয়ে শিক্ষিত লোক পাওয়া যাবে। কিন্তু এটা কেন করছেন? এই যে ৮ম শ্রেণী থেকে গুরুত্ব দিয়ে অধিক বৃত্তিমূলক শিক্ষার ব্যবস্থা করা হবে, এর জন্য ৩ কোটি টাকা রাখা হয়েছে। ৩৪১টা ব্লকে স্কুল করতে হলে এক একটার পেছনে কত খরচ হবে? অর্থাৎ ১০ লক্ষ টাকা একটা হায়ার সেকেন্ডারি স্কুলের পেছনে রেখে আপনারা বলছেন এটা করবেন। এইভাবে করা যাবে? এই দায়বদ্ধতার কোন মূল্য আছে? এটা একটা অ্যাবসার্ড পরিকল্পনা। আরও অ্যাবসার্ড হচ্ছে স্বাস্থ্যের ক্ষেত্রে যে প্রপোজাল দেওয়া হয়েছে। এখানে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী আছেন, উনি মেন হেড অর্থাৎ মেডিক্যাল এবং পাবলিক হেল্‌থ ২৩৪ কোটি ২০ লক্ষ টাকা ভোট অন অ্যাকাউন্টে নিয়েছেন এবং তাছাড়া অন্যান্য হেড আছে। আজকে স্বাস্থ্যের একটা বিরাট পরিকাঠামো করেছেন কিন্তু অলমোস্ট কোনও কাজে আসছে না। শিক্ষা ক্ষেত্রে যেমন বিরাট পরিকাঠামো মাইনের কাজে আসছে তেমনি ,স্বাস্থ্যের ক্ষেত্রে কোনও রিলিফ দিতে পারছেন না। আজকে গ্রামের প্রাইমারি হেল্‌থ সেন্টার থেকে সাব ডিভিসন হাসপাতাল এবং সেখান থেকে জেলা হাসপাতালে থেকে রোগীরা আছড়ে পড়ছে কলকাতায়। বর্তমানে কলকাতায় দু-একটা সরকারি হাসপাতাল ভাল চলছে এবং সেখানেই ভিড় গিয়ে পড়ছে। স্যার, আপনি জানেন, কিছুদিন আগে কলকাতা মেডিক্যাল কলেজে জুনিয়র ডাক্তারদের স্ট্রাইক চলছিল, কোনও ডিসিপ্লিন নেই। আবার পি. জি. হাসপাতালের সুপারকে নার্সরা ঘেরাও করতে শোনা যাচ্ছে।

[5-20 – 5-30 p.m.]

এটা অবশ্যাই গট-আপ গেম, এই নার্সরা সি.পি.এম.এর লোক। আগে প্রাইভেট ব্যুরো থেকে আসত, এখন নার্সিং কাউন্সিলের নির্দেশে আসছে। তারা টুপি পরতে পারবে না। অবশ্যই সুপার বলবেন এদের টুপি পরতে দিতে হবে। এদের কখনই টুপি পরতে দেওয়া উচিত নয়। এগুলি সব সি.পি.এম.এর পরিকল্পনা এবং সেখানে হসপিটাল ম্যানেজমেন্টের নাম করে সি.পি.এম.এর কিছু লোককে সুপারিনটেন্ডেন্টের পাশের ঘরে অফিস করে রাখা হয়েছে। এন.আর.এস., পি.জি., মেডিকেল এগুলিতে ন্যূনতম চিকিৎসার সুয়োগ পাওয়া যাচ্ছে না। পার্থবাবুকে ব্যক্তিগতভাবে বলেছি আপনার হাসপাতালে দামী মেশিন কিনে আনেন হঠাৎ করে সেগুলি খারাপ হয়ে যায়, সেখানে মেন্টেন্যান্স কন্ট্রাক্ট থাকে না। পি.জি. হাসপাতালে কার্ডিয়াকে মনিটর খারাপ, ভেন্টিলেটার খারাপ, ওপেন হার্ট হচ্ছে কিন্তু তার কোনও মেশিন নেই। হার্টের একটা বাইপাশ সার্জারি করা হচ্ছে সেখানে কনস্ট্যান্ট মনিটারিং করা দরকার, কিন্তু মনিটারিং করার কোনও উপায় থাকছে না। আজকে হাসপাতালে কোথাও এসেন্সিয়াল ড্রাগস পাওয়া যাচ্ছে না। পার্থবাবু বলেছেন লোকাল অ্যাকাউন্ট করে এসেন্সিয়াল ড্রাগসগুলি কিনুন। একটু আগে তাপসবাবু জানালেন যে এন. আর. এস., মেডিক্যাল লাইফ সেভিং ড্রাগস পাওয়া যাচ্ছে না। কলকাতার হাসপাতালগুলিতে যদি এই অবস্থা হয় তাহলে গ্রামের প্রাইমারি হেল্‌থ সেন্টারগুলিতে কি অবস্থা হবে? এই হাউসে মেম্বাররা সবচেয়ে বেশি কমপ্লেন করেন যে সাপে কাটলে সেখানে এই এন্টি স্নেক বাই ভ্যাক্সিন পাওয়া যাচ্ছে না। কুকুরে কামড়ালে এন্টি র‍্যাবিস ভ্যাক্সিন পাওয়া যাচ্ছে না। অথচ আপনি ২৩৪ কোটি টাকা দিয়ে আত্মপ্রসাদ লাভ করছেন। আরও ডেন্‌জারাস কাজ আপনারা করছেন, দায়বদ্ধতার ভিত্তিতে পৌরসভায় হাসপাতালে চুক্তিতে চিকিৎসক ও কর্মী নিয়োগ করার জন্য আপনি নতুন উদ্যোগ গ্রহণ করবেন। এতে সুফল পাওয়া যাবে? কোথাও সুফল পাওয়া গেছে আপনারা দেখেছেন? কলকাতার পৌরসভার অধীনে কয়েকটি মেটারনিটি হোম আছে, সেখানে কুকুর এসে শুয়ে থাকে। লোকেরা পয়সা খরচা করে বাজে নার্সিং হোমে যায় কিন্তু সেখানে যায়না। কারণ মেন্টেন্যান্স লেভেল খুব খারাপ। আপনারা আবার দায়বদ্ধতার কথা বলছেন। মেঘনাথ ভট্টাচার্যর দায়বদ্ধ একটা নাটক আছে, সেটাকে আপনারা এমনভাবে গ্রহণ করবেন আমি তা ভাবতেও পারিনি। স্বাস্থ্য, পরিবার ও পরিকল্পনা খাতে আমার মনে হয় পুরোপুরি নতুনভাবে এটা ভাবা উচিত যে আপনাদের এত লোক, এত ইনফ্রাস্ট্রাকচার তার অপ্টিমাম ইউটিলিটি কি করে হতে পারে? কি করে লোকগুলোকে কাজে লাগানো যেতে পারে? হাসপাতালগুলোতে শুয়োর এবং অ্যান্টি-সোশ্যালদের থাকার জায়গা হচ্ছে। এগুলিকে নিয়ন্ত্রণে আনা যায় কিভাবে, তার জন্য কোনও নতুন চিন্তা না করে, এই টাকা খরচ করা হচ্ছে মানে ভস্মে ঘি ঢালা হচ্ছে। অসীমবাবু নিজে পি.জি.তে গিয়েছিলেন, ওঁনার লাংসে জল জমেছিল, পি.জি.তে উডবার্ন ওয়ার্ডে ছিলেন, কিন্তু পি.জি.র অন্য ওয়ার্ডগুলি দেখেছেন? ওখানে মানুষ অ্যাডমিশন পাচ্ছে না। অ্যাডমিশন করাতে গিয়ে

৫০০ টাকা রাতের অন্ধকারে তুলে দিলে অ্যাডমিশন হচ্ছে। সেখানে আমরা বললেও অ্যাডমিশন হচ্ছে না। এই কলাপ্স ইন টি অ্যাডমিনিস্ট্রেশন যদি চেঞ্জ না করেন, তাহলে ২৩৪ কোটি টাকা আপনাকে দেওয়ার কোনও মানেই হয় না। আপনি এখানে রিসার্চ অ্যান্ড টেকনোলজির কথা বলছেন, আমি অসীমবাবুকে বলব আপনি এম. আই. টি. ডক্টরেট করেছেন, পৃথিবীর সবথেকে ভাল জায়গা ম্যাসাচুয়েট থেকে।

আপনি আপনাদের ইউনিভার্সিটিগুলোর রিসার্চ আউট-পুট-এর একটা অ্যাসেসমেন্ট করুন। আপনাদের ৭.৮টা স্টেট ইউনিভার্সিটিস আছে—তার মধ্যে একটা এগ্রিকালচার ইউনিভার্সিটি, একটা অ্যানিমেল হ্যাজবেন্ডারি অ্যান্ড ফিশারিস ইউনিভার্সিটি আছে। আপনি দেখুন, আপনার ইউনিভার্সিটির যা রিসার্চ আউট পুট তা কোন সাইন্টিফিক অর্গানাইজেশনের কাজে লেগেছে কিনা। এবারে চিদাম্বরমের বাজেট স্পিচে কয়েকটা কোয়েশ্চেন আছে। এই যে টাকাগুলো ইউনিভার্সিটি এডুকেশনে খরচ করছেন এর থেকে কোনও রিসার্চ আউট পুট বেরোচ্ছে কিনা দেখা দরকার। আমি আগেরবার বাজেট অধিবেশনে বলেছিলাম—আমরা পাঞ্জাব বিশ্ববিদ্যালয়ে গিয়েছিলাম—পাঞ্জাব এগ্রিকালচার ইউনিভার্সিটি, লুধিয়ানা পাঞ্জাবের সবুজ বিপ্লবের অগ্রণী ভূমিকা গ্রহণ করেছে। কল্যাণ, সোনা, পি.ডি.-১৩৬ প্রভৃতি নতুন ভ্যারাইটির চাল যা সারা পৃথিবীর সঙ্গে কম্পেয়ারেবল তা তাদেরই গবেষণার ফল। আমি আমাদের কল্যাণী কৃষি বিশ্ববিদ্যালয়েও গিয়েছিলাম—ভাইস-চ্যান্সেলরের সঙ্গে কথা বলেছিলাম—তাঁকে জিজ্ঞাসা করেছিলাম, আপনারা গবেষণা করে কত রকমের নতুন ভ্যারাইটির চাল আনতে পেরেছেন? উনি আমাকে বলেছিলেন, "আজ পর্যন্ত আমরা একটাও নতুন চাল বের করতে পারিনি। আগে আমাদের রিসার্চ ম্যান্ডেট ছিল না, এই সবে হয়েছে। এখন পর্যন্ত নো পারফরমেন্স। " আপনি দেখুন—কলকাতা ইউনিভার্সিটি কি এমন কোনও প্রোডাক্ট বার করতে পেরেছে যেটা ইন্ডাস্ট্রির কাজে লাগে? কোনও লিঙ্কেজ থাকছে না। ইউনিভার্সিটির রিসার্চ ওয়ার্কের সঙ্গে ইন্ডাস্ট্রির কমন ম্যান ইউজের। এগেন আমি আসছি মেধাস্বত্ব, গ্যাট চুক্তির বিরুদ্ধে আপনারা লড়াই করছেন বলেন। আপনাদের লিমিটেড রিসোর্স নিয়ে কি লড়াই করবেন? হ্যাঁ, আমি মানি যে, একটা স্টেট গভর্নমেন্টের কি আর রিসোর্স থাকতে পারে, কত টাকাই বা থাকতে পারে! কিন্তু লিমিটেড রিসোর্স থেকে যেটুকু আউটপুট নেওয়া যায় সেটুকুও নিতে পারছেন না। সেটুকুও আপনারা করতে পারছেন না। আমি তাই বলছিলাম একটা হিল এরিয়ায় ৫৬ কোটি ৯৬ লক্ষ টাকা দিয়েছেন। আপনাদের গভর্নমেন্টের বিরুদ্ধে আবার ওখানে আন্দোলন শুরু হচ্ছে। কেন সুভাস ঘিসিং আবার নতুন করে আন্দোলনের রাস্তায় যাচ্ছে? কেন পাহাড় আবার অশান্ত? সত্যিই দার্জিলিং-এ দেওয়া টাকায় সেখানে কোনও উন্নয়ন হয়েছে কিনা সে বিষয়ে আপনি কিছু বলেননি। আশা করি জবাবি ভাষণে বলবেন। রুর‍্যাল এমপ্লয়মেন্টে ১১৬ কোটি ২৫ লক্ষ টাকা দিয়েছেন—আমি বার বার বলেছি একটা অ্যাসেসমেন্ট করা দরকার যে, কত রুর‍্যাল এমপ্লয়মেন্ট দেওয়ার ফলে কত পার্মানেন্ট অ্যাসেট তৈরি হয়েছে। কত স্থায়ী সম্পদ তৈরি হয়েছে সেই অ্যাসেসমেন্ট আমরা কোথাও

পাচ্ছি না। অসীমবাবু, আমি গত ৫ই জানুয়ারি মুখ্যমন্ত্রীকে একটা চিঠি লিখেছিলাম। আমি বলেছিলাম—এবারে বোরো চাষে জল নেই। আপনি ৬৪ কোটি টাকা ১৫ই জানুয়ারির আগে যদি রিলিজ করেন তাহলে অন্ততঃ ৫০,০০০ হেক্টর জমির আমাদের বোরো চাষ বাঁচতে পারে। সেই ৬৪ কোটি টাকা আপনারা দিতে পারেননি। এর ফলে চাষের দিক থেকে আমাদের ২০০ কোটি টাকার ক্ষতি হবে। এই অবস্থায় আমরা ভোট অন অ্যাকাউন্টকে সমর্থন করতে পারি না। যদিও ভোট অন অ্যাকাউন্টের ওপর আমরা ভোট করতে পারি না। কাট মোশন দিতে পারি না। তবুও আপনার এই ভোট অন অ্যাকাউন্টকে হৃদয় থেকে সমর্থনও করতে পারছি না। আপনাদের শাসনে হাসপাতালের দুরাবস্থা, শিক্ষার দুরাবস্থা, কোয়েশ্চেন পেপার লিক হয়ে যাচ্ছে—এই অবস্থায় কি করে মন থেকে বলি যে, আপনি এতগুলো টাকা নিয়ে খরচ করুন! অবশ্য আমরা জানি আপনি অধিকাংশ টাকাই খরচ করবেন না, রেখে দেবেন। বলবেন,—প্ল্যানের টাকা পাবে, আগামী বছর দেব, এখন মাইনের টাকা নিয়ে যাও। এখন ঐ টাকা দিতে পারছি না। তাই আমি এই অ্যাপ্রোপ্রিয়েশনের বিরোধিতা করছি এবং আমি ভোট অন অ্যাকাউন্টের পক্ষে মত প্রকাশ করতে পারছি না।

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি অ্যাপ্রোপ্রিয়েশন বিল, ১৯৯৭ এবং অ্যাপ্রোপ্রিয়েশন বিল—ভোট অন অ্যাকাউন্ট, ১৯৯৭—দু'টির সমর্থনে বক্তব্য রাখতে উঠে প্রথমেই বলছি, অতিরিক্ত ব্যয়মঞ্জুরি প্রস্তাব নিয়ে (প্রথম বিলটার ওপর) বিরোধী দলের মাননীয় সদস্যদের মধ্যে একমাত্র পঙ্কজ ব্যানার্জি কিছুটা বলেছেন। অন্যান্য মাননীয় সদস্যরা সাধারণভাবে বলেছেন। সভার সাধারণ রীতি অনুযায়ী ভোট অন অ্যাকাউন্ট—অ্যাপ্রোপ্রিয়েশন বিলের ওপর আলোচনা হল। তবে যেহেতু আপনি আলোচনার সুযোগ দিয়েছেন সেহেতু মাননীয় সদসরা বলেছেন। আমিও বলছি। আমি আমার বক্তব্যকে দু'ভাগে ভেঙে নিচ্ছি। অতিরিক্ত ব্যয়মঞ্জুরি নিয়ে মাননীয় পঙ্কজবাবু যা বললেন—উনি এই মুহূর্তে সভায় নেই—আমি ওঁর কথার উত্তরে বলছি যে, বিলের মধ্যে যা সাধারণভাবে রাখা হয়েছে তা আমি আরও তীক্ষ্ণভাবে রাখছি।

[5-30 – 5-40 p.m.]

৭৯১.৯১ কোটি টাকার অতিরিক্ত ব্যয়-বরাদ্দের প্রস্তাব—আমি আগেই বলেছি অতিরিক্ত ব্যয়-বরাদ্দ মানে ঘাটতি বাড়ানো নয়, অতিরিক্ত ব্যয়-বরাদ্দ হচ্ছে এর সমান সমান বা তার চেয়ে বেশি। বিভিন্ন খাতে যে সঞ্চয় আছে তার ভিত্তিতে এই অতিরিক্ত ব্যয়-বরাদ্দ এবং ব্যয়-বরাদ্দগুলি যেসব খাতে হয়েছে তা আমি আগেই উল্লেখ করছি, তাই অত্যন্ত সংক্ষেপে স্পর্শ করব। এর সমভাগে ৫৩ ভাগ পরিকল্পনাখাতে সেটা আরও একবার মনে করিয়ে দিচ্ছি। তার একটা রুর‍্যাল ইনফ্রাস্ট্রাকচার ডেভেলপমেন্ট ফান্ড (আর. আই. ডি. এফ-২) সেটা বাজেট পেশ করার পর কেন্দ্রীয় সরকারে বলা হয় ১৭৩ কোটি টাকা যার থেকে সেচ, বিদ্যুৎ এই ক্ষেত্রে খরচ করা হবে। দ্বিতীয় হচ্ছে, বেসিক মিনিমাম নিড্‌স, বাজেট পেশ

করার পর বলা হয় ৯৪.৩৭ কোটি টাকা যার থেকে পানীয় জল, রাস্তা, গ্রামীণ স্বাস্থ্য কেন্দ্র এগুলি হবে। মাননীয় সভাপতি মহাশয়, বিরোধী দলের মাননীয় সদস্যরা সত্যিকারের এগুলির বিরোধিতা করবেন? এর বিরোধিতা করার মানে হচ্ছে কিন্তু ওদের বলা, এই সেচ ও বিদ্যুতের জন্য অতিরিক্ত ব্যয়-বরাদ্দের প্রয়োজন নেই, পানীয় জল ইত্যাদির জন্য অতিরিক্ত ব্যয়-বরাদ্দের প্রয়োজন নেই। এটা কি তাঁরা বলবেন? আর একটি বড় পরিকল্পনাখাতে অর্থাৎ হলদিয়া পেট্রোকেমিকেলের জন্য ধরা হয়েছে প্রায় ৮০ কোটি টাকা। এটা কি ওরা বিরোধিতা করবেন? করলে সেইভাবে রেকর্ডেড হবে। হলদিয়া পেট্রোকেমিকেল প্রকল্পে অতিরিক্ত ব্যয়-বরাদ্দের ব্যাপারে বিস্তারিতভাবে আলোচনায় যাচ্ছি না। তারপর মহার্ঘভাতার ক্ষেত্রে মোট বরাদ্দ ২৫৫ কোটি টাকা থোক হিসাবে দেখানো আছে। এই অতিরিক্ত ব্যয়-বরাদ্দ খাতাওয়ারী, দফাওয়ারী দেখানো হয়। এটাও কি ওঁরা বিরোধিতা করবেন? ওর বিরোধিতা করার মানে হচ্ছে সরকারি কর্মচারি, শিক্ষাকর্মিদের কোনও মহার্ঘভাতা দেওয়া নয়। মাননীয় সভাপতি মহাশয়, এছাড়া ছোট শিল্পসমূহে সাহায্য করে অতিরিক্ত সেল্‌স ট্যাক্স ৯০ ভাগ ফেরৎ দেওয়ার জন্য অতিরিক্ত খরচ হয়েছে। এক্ষেত্রেও কি ওঁরা বিরোধিতা করবেন? পুলিশের জন্য মহার্ঘভাতা ইত্যাদির জন্য ব্যয়ের কথা সৌগতবাবু বলেছেন। আমি সেখানেই ফিরে আসব। ওঁদের সময়ে (কংগ্রেসের আমলে) সমস্ত বাজেটের ৫.৭ শতাংশ ছিল, সেটা কমিয়ে ৩.৯ শতাংশ হয়েছে। ভোট অন অ্যাকাউন্টসে ৩.৭ শতাংশ হয়েছে। ওঁরা কি এর বিরোধিতা করবেন? যদি বিরোধিতা করেন তাহলে সেইভাবে রেকর্ডেড হবে। যদি বিরোধিতা না করেন তাহলে এই কারণে সমর্থন করবেন। সুতরাং একটা পথ নিতে হবে। এর সমান পরিমাণ বা তার চেয়ে বেশি অভ্যন্তরীণ সঞ্চয় করে করা হয়েছে। এই ব্যাপারে আমি আগেরদিনে বলেছিলাম। তাই পুনরোক্তি করতে চাই না। সর্বশেষ যে বছর ওঁরা ছিলেন—সেই বছরে ওঁদের এই অতিরিক্ত ব্যয়-বরাদ্দ ওঁদের মোট যে ব্যয়-বরাদ্দ ছিল সেটা আগেরদিনে বলেছি—প্রায় ৯.৮২ শতাংশ। সেটা আমরা কমিয়ে ৫.৫২ শতাংশে এনেছি। আজ সকালবেলায় একটা ব্যাপার যেটা চোখে পড়ল সেটা হল, মন্ত্রিসভার মোট খরচ। শুধু মুখ্যমন্ত্রীর খরচ নয়, মোট খরচ। তাতে একটা জিনিস দেখতে পাচ্ছি, আমি যে বাজেট পেশ করেছি তাতে মন্ত্রীদের জন্য যে মোট খরচ হয়েছে তার একটা হিসাব নিয়েছি, তার হিসাব হচ্ছে সমগ্র বাজেটে মন্ত্রীদের জন্য খরচ হয়েছে .০১ শতাংশ। ১৯৯৬-৯৭ সালে অতিরিক্ত ব্যয়-বরাদ্দ হয়েছে .০১ শতাংশ। আর ওঁদের সময়ে (কংগ্রেসের আমলে) সর্বশেষ বছরে মোট বাজেটের ১.৫ শতাংশ মন্ত্রিসভার জন্য খরচ করা হয়েছিল। সাপ্লিমেন্টারিতে দেখছি ৩.১১ শতাংশ। যেখানে এখন কমে এসেছে .০১ শতাংশে। এই হিসাবটা সাপ্লিমেন্টারির আলোচনায় আনলাম, বিলেও আনলাম। ভোট অন অ্যাকাউন্টসে সাধারণতঃ আলোচনা হয় না। এবার আলোচনা হয়েছে। ভোট অন অ্যাকাউন্টসে সৌগতবাবু যে বক্তব্য রেখেছিলেন ওখান থেকে শুরু করাই ভাল।

এইভাবে যে, প্রায় ৫ হাজার ৯০৪ কোটি টাকার যে ভোট অফ অ্যাকাউন্ট—

সাধারণভাবে দেখবেন এটা হচ্ছে তিন ভাগের এক ভাগ—এটা উনি সমর্থন করতে পারছেন না তার কারণ ২২০ কোটি টাকা এর মধ্যে পুলিশের জন্য খরচ। ভাগ করলে দেখবেন এটা হচ্ছে ৩.৭ শতাংশ যেটা ওদের সময় ছিল ৫.৯ শতাংশ। উনি বললেন, পুলিশের বাজেট কমাটা উনি ভাল বলে মনে করেন, এটা কমেছে। তাহলে ওর কথা মতন উনি এখন এটা সমর্থন করবেন কি করবেন না সেটা ওকে বলতে হবে। স্যার, এর পর আমি বিদ্যালয় শিক্ষা নিয়ে বলব এবং তারপর মাননীয় সদস্য বিপ্লব রায়চৌধুরি মহাশয় কর্মসংস্থান নিয়ে যেটা বলেছেন তার উত্তর দিয়েই আমার বক্তব্য শেষ করবো আমাদের জন্য যে সময় নির্ধারণ করেছেন তারমধ্যে। বিদ্যালয়ের ক্ষেত্রে ঘটনা এই যে কোর্টের ইনজাংশন ছিল। ১৯৯৬ সালের ডিসেম্বর পর্যন্ত কোর্টের ইনজাংশন ছিল যে কোনও নতুন প্রাথমিক বিদ্যালয় করা যাবে না। তাই গত বাজেটে এক হাজারটি প্রাথমিক শিক্ষাকেন্দ্র বা বিদ্যালয় এটা বলার পরও গত ডিসেম্বর মাস পর্যন্ত কোর্টের ইনজাংশন থাকাতে আমরা পারিনি। সৌভাগ্যবশত সুপ্রিম কোর্টের অনুমতি আমরা পেয়েছি এ সম্পর্কে এবং এর অনুমতি পাবার পরই এখন থেকে দেড় মাস আগে তার সরকারি নির্দেশটা বার করে দেওয়া হয়েছে। এর মানেটা কি? সরকারি নির্দেশেই আছে, শিক্ষা দপ্তর বার করেছেন, এই যে 'প্রাথমিক শিক্ষাকেন্দ্র' বলা হচ্ছে, এই আইনটা মনে রেখে যাতে এটা নিয়ে কেউ আবার আইন-আদালত করতে না পারেন। এর সিলেবাস বা পাঠক্রম হচ্ছে আমাদের সাধারণ প্রাথমিক বিদ্যালয়ের যা পাঠক্রম একেবারে ঠিক সেই পাঠক্রম। এখানে পড়াবেন কারা? বলা আছে, ঐ গ্রামের বা এলাকার ৪০ বছরের বেশি মহিলা যারা স্কুল ফাইনাল পাশ এবং ট্রেনিংপ্রাপ্ত—ট্রেনিং না পেয়ে থাকলে একটা নির্দিষ্ট সময়ের মধ্যে তাকে জুনিয়র বেসিক ট্রেনিং বা তার সঙ্গে তুলনীয় ট্রেনিং পেতে হবে। ঐ জি. ও.তেই লেখা আছে এদের রিক্রুটমেন্ট কিভাবে হবে। রিক্রুটমেন্ট জেলা স্তরে হবে যেখানে শিক্ষা দপ্তরের অফিসাররা থাকবেন, ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট থাকবেন, জেলাপরিষদের সভাধিপতিও থাকবেন। মাননীয় সদস্য সৌগত রায় বলেছেন যে পঞ্চায়েতকে শিক্ষার সঙ্গে যুক্ত করাটা উনি পছন্দ করছেন না। কিন্তু ওকে বলি, আমরা তো কেউ সংবিধানের ঊর্ধ্বে নই। সংবিধানের সর্বশেষ যে সংশোধন হয়েছে তাতে জেলা স্তরে যে দায়িত্বগুলি দিয়ে দেওয়া হয়েছে পঞ্চায়েতকে যুক্ত করে তাতে শুধু প্রাথমিক শিক্ষাই নয়, মাধ্যমিক শিক্ষা পর্যন্ত বলে দেওয়া হয়েছে। সেখানে নতুন যে শিডিউল করে দেওয়া হয়েছে এর উপর তো সৌগতবাবু বা আমরা কেউ-ই নই। তারজন্যই পঞ্চায়েতকে যুক্ত করতে হবে। তবে এই প্রসঙ্গে পরিষ্কারভাবে আমি বলতে চাচ্ছি দায়বদ্ধতার কথাটা। ইংরাজিতে যাকে বলা হয় অ্যাকাউন্টেবিলিটি সে কথাতে আমি বার বার ফিরে আসতে চাই। একজন শিক্ষক হিসাবে এই প্রসঙ্গে আমি আগেরদিন বক্তব্য রেখেছিলাম, সেই বক্তব্য আমি আবার রাখছি। দায়বদ্ধতা কার কাছে? জি.ও. বা ঐ সরকারি নির্দেশেই সে কথা বলা আছে। ভিলেজ এডুকেশন কমিটি, তাতে অর্ধেকের বেশি থাকবেন ঐ বিদ্যালয়ে পাঠরত ছাত্রছাত্রীদের অভিভাবকরা। সেখানে পঞ্চায়েতের যারা প্রতিনিধি তারা নেসেসারিলি থাকবেন না। সেখানে সংখ্যাধিক্যে তারাই থাকবেন। কার ভিত্তিতে দায়বদ্ধতার

পরীক্ষা? যখন ফল বেরুবে পঞ্চম শ্রেণীর পরে তার ভিত্তিতে এবং আমি মনে করি এটা করা ভাল অন্য জায়গাতেও, সাধারণ শিক্ষার ক্ষেত্রেও ধাপে ধাপে। আমার মনে হয় শুধু শিক্ষার ক্ষেত্রেই নয়, সরকারের সমস্ত জায়গাতে এই দায়বদ্ধতার দিকে আমাদের যেতে হবে। আমি একই ক্ষেত্রে বলে রাখি, শিক্ষা সম্বন্ধে যেহেতু প্রশ্নটা তুলেছেন, উচ্চ শিক্ষাতেও ঠিক একই ভাবে দায়বদ্ধতা অভিভাবকদের কাছে। আর ৮ম শ্রেণী থেকে আধুনিক বৃত্তিমূলক শিক্ষার জি.ও.টা কিছুদিনের মধ্যেই বার করে দেওয়া হবে। মাননীয় সদস্য বললেন, ১০ লক্ষ টাকাতে কি করে একটা উচ্চ মাধ্যমিক বিদ্যালয় শুরু হতে পারে? এই প্রসঙ্গে বলি, প্রাথমিক বিদ্যালয়ের ক্ষেত্রে বলে দেওয়া আছে কিভাবে বাড়িগুলি করে দেবে পঞ্চায়েত কোন ফান্ড থেকে। এটা তো নতুন স্কুল, এখন প্রথম বছর যত জন শিক্ষক নিয়ে শুরু করতে হয়, ধরুন যদি ৫ জনকে নিয়ে শুরু করতে হয়...

(শ্রী সৌগত রায় ঃ জি.ও.টা সব জেলাতে পাঠানোর ব্যবস্থা করুন।)

জি.ও. তো সব জেলাতে চলে গিয়েছে। সুভাষবাবু এ প্রসঙ্গে বক্তব্য রাখছিলেন, আপনার জেলা এতে এত অগ্রণী ভূমিকা নিয়েছে যে তারা এর সাইট সিলেকশন করে কাজটা শুরু করে দেবেন। বরং আপনাদের কারও যদি আপত্তি থাকে যে এটা হবে না তাহলে বলে দেবেন, পাশে অন্য জায়গায় হবে।

[5-40 – 5-50 p.m.]

স্বাস্থ্য সম্পর্কে মন্ত্রীর সঙ্গে আলোচনা করেই দায়বদ্ধতার ব্যাপারটা রেখেছিলাম। আমি আপনার মাধ্যমে সৌগত রায় মহাশয়কে অনুরোধ করবো, তিনটি পৌরসভার যে কোনও একটাতে যাবেন—নবব্যারাকপুর, দমদম এবং কোন্নগর। নব ব্যারাকপুর পৌরসভা পরিচালিত হসপিটালটিকে এক সময় গ্রান্ট-ইন-এড দিতে হয়েছিল ৫ লক্ষ টাকা। আজকে তারা কার্ড রিনিউ করতে ২ টাকা করে নেন এবং তাতেই হাসপাতালটি ভালভাবে চলছে। আমাদের কারোর সার্টিফিকেটের দরকার নেই, কিন্তু ওয়ার্ল্ড ব্যাঙ্কের প্রেসিডেন্ট কোথা থেকে খবর পেয়েছেন জানি না, তিনি নিজে গিয়ে হাসপাতালটি দেখে আসেন। দেখে এসে তিনি জানান যে, হাসপাতালটি শুধু ভারতবর্ষে নয়, তৃতীয় বিশ্বের দেশগুলির কাছে মডেল হওয়া উচিত। আমি বলছি, আপনি আচমকা যাবেন সেখানে, দেখবেন, ইনফেন্ট মর্টালিটির হার সারা দেশে এতদিন পর্যন্ত যা ছিল ৬১, বর্তমানে ৫৯, সেটা ওখানে নেমে এসে দাঁড়িয়েছে ৩৩শে। একইভাবে ইনফেন্ট মর্টালিটির হারটা নেমে এসেছে কোন্নগর এবং দমদম পৌর এলাকায়। আমি এ বিষয়ে আপনার দৃষ্টি আকর্ষণ করছি।

এখানে বিপ্লব রায়চৌধুরি মহাশয় কর্মসংস্থানের ব্যাপারে যে বক্তব্য রেখেছেন সেটা অত্যন্ত ইতিবাচক। উনি নির্দিষ্টকরণ করতে বলেছেন। এ সম্পর্কে আমি যা বলেছি সেটা সরাসরি বলেছি, কেন্দ্রীয় বাজেটকে ভিত্তি করে বলা হয়নি। আমাদের যা ক্ষমতা রয়েছে

তার ভিত্তিতে আমরা ৬ লক্ষ কর্মসংস্থান করতে চেয়েছি। তথ্যটা আগে ছিল না, যেটা আমরা আর্থিক সমীক্ষায় দিয়েছি, সেটা হচ্ছে ইকোনোমিক সেন্সাস। এই সেন্সাস ১৯৮০ একবার এবং তারপর ১৯৯০ সালে আর একবার করা হয়েছিল। এর মধ্যে কৃষি বাদ দিয়ে ছোট শিল্প সংস্থা ১৯৮০ সালে ছিল ১৭.০৩ লক্ষ ইউনিটস, ১৯৯০ সালে সেটা ১৭.০৩ ইউনিট্স থেকে বড় ২৭.৪৯ লক্ষ ইউনিট্স হয়েছে। এবং সেখানে কর্মসংস্থানের সংখ্যা যেখানে ১৯৮০ সালে ছিল ৫৩.৪ লক্ষ, সেটা ১০ বছরে বৃদ্ধি পেয়ে ১৯৯০ সালে ৭৪.৪ লক্ষ হয়েছে, অর্থাৎ ২০ লক্ষ মানুষের অতিরিক্ত কর্মসংস্থান হয়েছে। জেলাওয়ারী নয়, ব্লকওয়ারী এই কর্মসংস্থানের তথ্য ওখানে দেওয়া রয়েছে। এর সঙ্গে কৃষি যুক্ত করলে আরও ২০ লক্ষ বেশি, অর্থাৎ মোট ৪০ লক্ষ অতিরিক্ত কর্মসংস্থান হয়েছে। বেশি যাতে কাজ পায় তার সংখ্যাটাও বৃদ্ধি হচ্ছে। এই যে হিসেবটা দিলাম এটা 'ব্যুরো অফ অ্যাডভান্স ইকোনোমিক স্টাডিজ' থেকে পাওয়া। আর উৎপাদন বৃদ্ধি ১৯৮০ থেকে ১৯৯০ সালে উৎপাদন বৃদ্ধি হিসেবে নয়—১৯৯৬-৯৭ সালে রাজ্যস্তরে উৎপাদন বৃদ্ধি হয়েছে ৭.৭ শতাংশ, কৃষিতে ৬.২ শতাংশ, শিল্পে ৮.৬ শতাংশ, বিদ্যুতে ৮.৯ শতাংশ, অন্যান্য ক্ষেত্রে ৮ শতাংশ। কর্মসংস্থানের যে তথ্য সেটা মুলত আই. আর. ডি. পি.র তথ্য নয় এবং এটা স্যাংশনও নয়, ডিসবার্সমেন্টের তথ্য।

আই.আর.ডি.পি.র ডিসবার্সমেন্টের তথ্যটা এই রকম আসছে, তথ্যটা আমার হাতের কাছে আছে। ১৯৯৫-৯৬-এর পাকা তথ্যটা পাওয়া গেছে। লক্ষ্যমাত্রা ছিল ১.৪৯ তার জায়গায় লোন ডিসবার্সমেন্টে হয়েছে ১.৬৯ লক্ষ। এটা কিন্তু ইউনিট প্রতি সংখ্যায় এর চেয়ে একটু বেশি হবে। আপনি প্রশ্ন করেছেন, অ্যাসেট ইন্ট্যাক্ট রেখেছেন? ভারতবর্ষের চেয়ে সবচেয়ে বেশিতে আছে পশ্চিমবাংলা। শতকরা ৮০ ভাগ ক্ষেত্রে অ্যাসেটটা ইনট্যাক্ট রেখেছি। মাননীয় সদস্য সৌগত রায় প্রশ্ন করেছেন, আপনারা এইসবের কর্মসংস্থানের মাধ্যমে কি অ্যাসেট করেছেন তার হিসাব পাচ্ছেন না। আপনি সত্যিই ব্যস্ত মানুষ কারণ ২৮/২৯টি আছে। শুধু তাই নয়, আমরা জেলাওয়ারী রাখছি এবং এটা কেন্দ্রীয় সরকার নিজেই এই কনকারেন্ট রিভলিউশনের পরেই বলেছেন, সবচেয়ে বেশি পশ্চিমবাংলায় আছে। আমি আই. আর. ডি. পি.টা দিলাম। আমি অন্য স্বনিযুক্তিগুলো এর মধ্যে আনছি না। কর্মসংস্থান শুধু লোন দিলেই হয় না। আমরা এটা তো জানি যে লোন স্যাংশন করলেই হয় না। ডিসবার্সমেন্ট করার পরেও সম্পূর্ণ হয় না। আমি এইজন্য এমপ্লয়মেন্ট সাপর্ট বলে মনে করছি না। এখানে দাঁড়িয়ে আমি আগামী বছরে যেটি এই বছরে ৭.৬০ শতাংশ উৎপাদন বৃদ্ধি সম্ভব হয়েছে, সেটিকে একটু বৃদ্ধি করে ৮ শতাংশ উৎপাদনের লক্ষ্যমাত্রার প্রস্তাব করেছি কৃষিতে ৬ শতাংশ, শিল্পে ১০ শতাংশ, ট্রেডে ১০ শতাংশ, অন্যক্ষেত্রে ৭.৯ শতাংশ। প্রত্যেক ক্ষেত্রে ভেঙে ভেঙে কৃষিতে ২.১২ লক্ষে সেচের যে অতিরিক্ত এলাকা করতে পারব, তার ভিত্তিতে একেবারে এতটা হলে কতটা হবে। শিল্পে খুব বেশি হবে বলে মনে করছি না। আমি ৪৫ হাজারের বেশি মনে করছি না। বড় এবং ছোটকে নিয়ে এটা

হচ্ছে। ক্ষুদ্র শিল্পের ক্ষেত্রেও সেম ধরেছি। ১.২৫ হচ্ছে বাণিজ্যে এবং ২.৩১ হচ্ছে অন্য ক্ষেত্রে—ঠিক যেটি এই বছরে হয়েছে, ইকনোমিক সেন্সাসের ভিত্তিতে আমি বলছি, তার থেকে ৬ লক্ষ, এই লক্ষ্যমাত্রা রাখছি। এটা আমরা দায়বদ্ধ। দায়বদ্ধ মানে কি—আপনাদের মাধ্যমে মানুষের কাছে দায়বদ্ধ। এটি ঠিক, কি হচ্ছে, কোন কোন জায়গায় হচ্ছে তা জানার জন্য আমরা প্রত্যেক দপ্তরের মাধ্যমে প্রতি মনিটর করি। জেলান্তর থেকে তথ্যটি আমরা তুলে আনব। আপনাদের আমরা সহযোগিতা চাইছি। আমার জানা নেই, অন্য কোনও রাজ্যে এটি হয়েছে কিনা। এই কাজটি করার সময় মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি বিকেন্দ্রীকরণের কথা বলছি। সেই বিকেন্দ্রীকরণের যে প্রশ্নটি আপনি রেখেছিলেন, আমি তার উত্তরটিও দিচ্ছি। বিকেন্দ্রীকরণের ক্ষেত্রে এটি একেবারে জেলা পরিষদ কেন্দ্রিক নয়। এটি তো আমি উল্লেখও করেছি আগে যে, এটি আমাদের স্টেট ফিনান্স কমিশনের যে রেকমেন্ডেশন তার ভিত্তিতেই মোট যে বরাদ্দ তার ৩০ শতাংশ জেলা পরিষদ, ২০ শতাংশ পঞ্চায়েত সমিতি এবং ৫০ শতাংশ গ্রাম পঞ্চায়েত পাবে। দেওয়ার ভিত্তিটা ওখানে যা বলা আছে, ৫০ ভাগ জনসংখ্যার ভিত্তিতে এবং ৫০ শতাংশ ব্যাকওয়ার্ডনেস ইন্ডেকসের ভিত্তিতে হবে। এখানে কোনও রাজনীতির সুযোগই নেই। অঙ্কটা একেবারে করে দেওয়া আছে। এটি পাওয়ার পরে যখন পরিকল্পনা করবেন, আমরা বলে দিয়েছি যে, আপনারা অনুমোদন সভা করুন। শেষ কথা কিন্তু গ্রাম পঞ্চায়েত নন, গ্রাম পঞ্চায়েতের কোন সদস্যও নন। শেষ কথা কিন্তু গ্রামের সমস্ত মানুষ। শহরাঞ্চলে ওয়ার্ডের ক্ষেত্রে আমরা ওয়ার্ড কমিটির কথা বলেছি। এটি আমরা আগে করতে পারিনি। আমরা এখন যেতে চাইছি। ভারতবর্ষে কেউই এটি পারেননি। আমরা এটি করতে চাইছি। কর্মসংস্থানকে কেন্দ্র করে এই উন্নয়ন যেটি আমরা করতে চাইছি, এটি হচ্ছে আমি বিকল্প যে ধারণার কথা বলেছি তার অঙ্গ। আমি আরও একবার বলছি, সারা দেশের ক্ষেত্রে স্বনির্ভরতা এবং বিকেন্দ্রীকরণ, বিশেষ করে ভূমি সংস্কার এবং ছোট শিল্পের উপর জোর দিয়ে যা বলছি, এটি একদিক থেকে যেরকমভাবে আপনারা বলছেন সেই রকম নয়। এর বিরোধিতা মাননীয় সদস্যরা করেননি, এটি বলেই আমি আমার বক্তব্য পেশ করছি। এই যে তথাকথিত নয়া আর্থিক নীতি বলে যেটি চলছে সেটি আমাদের দেশের সাধারণ মানুষকে শুধু ক্ষতি করেছে তাই নয়, আপনাদের দলকেও ক্ষতি করেছে। আপনারা একের পর এক নির্বাচনে হেরেছেন, উপনির্বাচনে হেরেছেন। আপনারা এখন যে একটু অন্য চিন্তা যা করতে শুরু করেছেন, যেটিতে আমরা কিন্তু স্থির আছি। আমি আপনাদের সকলকে ধন্যবাদ জানিয়ে এই দুটি অ্যাপ্রোপ্রিয়েশন বিলকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

The motion of Dr. Asim Kumar Dasgupta that the West Bengal Appropriation Bill, 1997, be taken into consideration, was then put and agreed to.

**Clauses 1-3 & Schedule**

The question that Clauses 1 to 3 and schedule do stand part of the Bill, were then put and agreed to.

[5-50 - 5-53 p.m.]

**Preamble**

The question that the Preamble do stand a part of the Bill was then put and agreed to.

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to move that the West Bengal Appropriation Bill, 1997 as settled in the Asembly., be passed,

**The motion was then put and agreed to.**

**Presentation of the Seventeenth Report of the Business Advisory Committee.**

**Mr. Speaker :** I move the 17th Report of the Business Advisory Committee. The Committee met in my Chamber and adopted the following programme of Business for the 31st March, 1997 and from 1st April, to 4th April, 1997.

| | | | | |
|---|---|---|---|---|
| 31-3-97 | Monday | Home (P & A.R.) Department | (i) Demand No. 18<br>(ii) Demand No. 19 | 4 hours |
| 1-4-97 | Tuesday | (1) Animal Resources Development Department | (i) Demand No. 49<br>(ii) Demand No. 50 | 2 hours |
| | | (2) S.C. & S.T. and O.B.C. Welfare Department | Demand No. 41 | 2 hours |
| 2-4-97 | Wednesday | Non-Official Business | | |
| 3-4-97 | Thursday | Land & Land Reforms Department | (i) Demand No. 7<br>(ii) Demand No. 61 | 4 hours |
| 4-4-97 | Friday | (1) Relief Department | Demand No. 44 | 2 hours |
| | | (2) Refugee, Relief & Rehabilitation Department | Demand No. 40 | 1 hour |
| | | (3) Judicial Department | Demand No. 4 | 1 hour |

The Minister-in-charge of the Parliamentary Affairs may move the motion for acceptance of the House.

**Shri Probodh Chandra Sinha** : Sir, I beg to move that the 17th Report of the Business Advisory Committee, presented today be agreed to by the House.

The motion was then put and agreed to.

### The West Bengal Appropriation (Vote on Account) Bill, 1997

The motion of Dr. Asim Kumar Dasgupta that the West Bengal Appropriation (Vote on Account) Bill, 1997 be taken into consideration was then put and agreed to.

### Clauses 1, 2, 3 and Schedule

The qoestion that clauses 1, 2, 3 and schedule do stand part of the Bill was then put and agreed to.

### Preamble

The question that the Preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Dr. Asim Kumar Dasgupta** : Sir, I beg to move that the West Bengal Appropriation (Vote on Account) Bill, 1997 as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

### Adjournment

The House was then adjourned at 5.53 p.m. till 11 a.m. on Monday, the 31st March, 1997 at the Assembly Houses, Calcutta.

# Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Monday, the 31st March, 1997 at 11-00 a.m.

**P R E S E N T**

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 23 Ministers, 11 Ministers of State and 114 Members.

[11-00—11-10 a.m.]

(গোলমাল)

## POINT OF INFORMATION REGARDING WITHDRAWN OF SUPPORT FROM CENTRAL FRONT GOVERNMENT.

**শ্রী পদ্মনিধি ধর :** স্যার, গতকাল আমরা সংবাদে শুনলাম এবং খবরের কাগজে দেখলাম যে কংগ্রেস যুক্তফ্রন্ট থেকে তাদের সমর্থন প্রত্যাহার করে নিয়েছে। প্রশ্ন হল, এই যে, প্রত্যাহার, এই প্রত্যাহার করার পিছনে কারণটা কি? স্টেটসম্যান পত্রিকা বলছে, ই. বি. ডিপার্টমেন্ট কেশরীর বাড়িতে রেড করেছিল এবং রেড করার ফলে তার গোঁসা হয়েছে এবং দলের সকলের সঙ্গে সেই ব্যাপারে আলোচনা না করে তিনি সমর্থন প্রত্যাহার করে নিয়েছেন। আমরা দেখছি, কংগ্রেস দল ভেঙে যাওয়ার উপক্রম হয়েছে। আজকে বি.জে.পি.কে প্রশ্রয় দেওয়ার জন্য কংগ্রেস এই যে সমর্থন প্রত্যাহার করেছে এর তীব্র প্রতিবাদ আমরা করছি। গোটা ভারতবর্ষের রাজনীতিতে একটা অসহযোগিতামূলক অবস্থার সৃষ্টি হয়েছে, এর তীব্র প্রতিবাদ আমরা জানাচ্ছি। শুধু তাই নয়, কেশরীর বিহারের বাড়িতে কোটি কোটি টাকার সম্পদ সৃষ্টি করায় সি.বি.আই. তদন্ত চলছে। এই ব্যাপারে আমরা আলোচনার দাবি জানাচ্ছি।

**শ্রী আব্দুল মান্নান :** স্যার, একটু আগে মাননীয় সদস্য পদ্মনিধি ধর একটা প্রসঙ্গ উত্থাপন করেছেন খুব ভালই হয়েছে, উনি অর্দ্ধসত্য বললেন। একটু আগে একটা কাগজের একটা স্টেটমেন্ট কোট করে বক্তব্য রাখলেন। ভারত সরকার একটা অনিশ্চিত অবস্থার মধ্যে আসুক আমরা চাই না। কারণ কেন্দ্রীয় সরকার যদি অনিশ্চিত অবস্থার মধ্যে আসে তাহলে নিরাপত্তা বিঘ্নিত হয়, সাম্প্রদায়িক শক্তি মাথাচাড়া দিয়ে ওঠে। কিন্তু আজকে যারা কংগ্রেসের সমর্থনের প্রত্যাহার নিয়ে এখানে হৈচৈ করছেন, তারা নির্বাচনের সময় এমন কোনও ভাষা নেই, গালাগালি দেননি। তারপরেও আমরা ভেবেছিলাম ভারতবর্ষের স্বার্থে ধর্মনিরপেক্ষতার স্বার্থে সাম্প্রদায়িক শক্তির বিরুদ্ধে আমাদের লড়াই করতে হবে। সেইজন্য আমরা রাজনীতির ঊর্ধ্বে উঠে দলের স্বার্থকে বিসর্জন দিয়ে আমরা বিরোধী পক্ষে বসার

মানসিকতা নিয়ে এই সরকারকে সমর্থন করি। এবং আশা করেছিলাম এই সরকার সাম্প্রদায়িক শক্তির বিরুদ্ধে লড়াই করবে। কিন্তু আমরা দুর্ভাগ্যবশত দেখলাম, গোটা ভারতবর্ষে যখন সাম্প্রদায়িক শক্তির বিরুদ্ধে কংগ্রেস দল লড়াই করছে, তখন আমরা দেখলাম, যুক্তফ্রন্টের শরিক দলগুলি সঙ্কীর্ণতার জন্য সাম্প্রদায়িক শক্তির বিরুদ্ধে কংগ্রেসকে লড়াইতে মদত দিলেন না।

উত্তরপ্রদেশে আপনারা বি.জে.পি.কে মদত দিলেন। কংগ্রেসকে বিরোধিতা করতে গিয়ে আপনারা মহারাষ্ট্রে বি.জে.পি.কে নিয়ে আসলেন। পাঞ্জাবেও সেই একই অবস্থা। শুধু তাই নয়, রাজস্থান লোকসাভা উপনির্বাচনে রামনিবাস মির্ধা মাত্র পনেরোশো ভোটে হেরে গিয়েছিলেন। সেখানে সাম্প্রদায়িক শক্তিকে এগিয়ে আসতে সাহায্য করলেন। আমরা সি.পি.এমের বিরোধিতা করি। যুক্তফ্রন্ট সরকার যেভাবে সাম্প্রদায়িক শক্তির বিরুদ্ধে লড়াইয়ে সামিল হবেন ভেবেছিলেন সেটা হয়নি। তবুও দেশের স্বার্থে আমাদের কর্মিদের বিরোধিতা সত্ত্বেও আমরা ৪২ জনের যুক্তফ্রন্ট সরকারকে সমর্থন করেছিলাম। কিন্তু আপনারা রাজনৈতিক সঙ্কীর্ণতার ঊর্ধ্বে উঠতে পারেননি। আপনারা পরোক্ষভাবে বি.জে.পি.কে মদত দিচ্ছেন। রাজনৈতিক স্বার্থের ঊর্ধ্বে উঠতে পারেননি। কাজেই কংগ্রেস সঠিক সিদ্ধান্ত নিয়েছে সমর্থন তুলে নিয়ে। আমরা সব সময়েই চাই সাম্প্রদায়িক শক্তির বিরুদ্ধে লড়াই করতে। আমরা চাই বিকল্প যে শক্তি হবে, আজকে সেই শক্তিকে আপনারা সমর্থন করেননি।

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে বিষয়টা আমাদের বামফ্রন্ট সরকারের বিধায়ক শ্রী পদ্মনিধি ধর উত্থাপন করেছেন, সেটা খুব গুরুতর বিষয়। একাদশ নির্বাচনের মধ্যে দিয়ে দেশের মানুষ, ৪৬ শতাংশ মানুষ তাদের রায় দিয়েছিলেন একটা ধর্মনিরপেক্ষ সরকার গঠন করতে। এই সরকার ৩০৩ দিন—গতকাল পর্যন্ত শাসনে ছিল। আমরা দেখেছি স্বাধীনতার পর কংগ্রেস দলের বয়স ১১২ বছর। এই ১১২ বছরে এদের সদস্য সংখ্যা এসে দাঁড়িয়েছে ১৪২। মান্নান সাহেব আপনার নিশ্চয়ই মনে আছে, কংগ্রেস সদস্য নিজের স্ত্রীকে পর্যন্ত বিশ্বাস করতে পারেননি। কমলনাথ হাত চিহ্ন নিয়ে জিতেছিলেন। তাঁর স্ত্রী নিজের আসনটি বিজেপিকে দিয়ে দিয়েছিলেন। একটার পর একটা এরকম ঘটনা ঘটেছে কংগ্রেসে। কংগ্রেস এমন একটা দল যেখানে দলের প্রাক্তন প্রধানমন্ত্রী, সংসদীয় নেতা থেকে শুরু করে বর্তমান সভাপতি, সংসদীয় দলের নেতা সব তদন্তের ফাঁসে জড়িয়ে পড়েছেন। এটাই আসল কথা। এই কাজ হচ্ছে। আমি জানি না। কেন হচ্ছে। ৪ঠা এপ্রিল আরেকটা মামলা আসছে। বিহারের একটা সম্পত্তি হাতিয়ে নেওয়ার জন্য রাজেন পিল্লাই, মনে আছে তার স্ত্রী অনাবাসী মিনা পিল্লাই ইতিমধ্যেই মামলা দায়ের করেছেন। ৪ঠা এপ্রিল তার মামলা। আজও আছে। ডঃ কানোয়ারকে হত্যা করা হয়েছিল ৯৩ সালে। এই হত্যাকাণ্ডের সঙ্গে জড়িত আছে সীতারাম কেশরীর নাম। এই প্রশ্ন এসে হাজির হয়েছে। দলের একটা গোষ্ঠীকে বাঁচাবার জন্য তিনি একবারও বিচার করলেন না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের ভারতে যখন শান্তি আনবার জন্য একটা প্রক্রিয়া চলছে, পাকিস্তান পররাষ্ট্র মন্ত্রীর সঙ্গে

আমাদের পররাষ্ট্র মন্ত্রীর আলোচনা চলছে। ঠিক সেই সময়ে তারা এই সিদ্ধান্ত নিয়েছে। আফগানিস্তানি মৌলবাদী তৎপরতা দেখা দিয়েছে। আজকে কংগ্রেস একটার পর একটা অপরাধে জড়িয়ে পড়ছে। ঘুষ থেকে শুরু করে তঞ্চকতা, জালিয়াতি, জোচ্চুরি করছে। শৈলেন্দ্র মাহাতো পর্যন্ত ফাঁস করে দিয়েছে।

[11-10 – 11-20 a.m.]

আজকে এই অপরাধীরা আসামীর কাঠগোড়ায় দাঁড়িয়ে দেশকে অনিশ্চিত অবস্থার মধ্যে দাঁড় করিয়ে দিচ্ছে। তাই আমরা এর ধিক্কার জানাচ্ছি। দেশের সার্বভৌমত্ব, শান্তি সংহতি, সম্প্রীতি, ঐক্য রক্ষা করার জন্য যখন আমরা এগোচ্ছি, তখন কংগ্রেস এই সিদ্ধান্ত নিল। আমরা আশ্বস্ত এই কারণে যে, এই যুক্তফ্রন্ট সরকারের এই ১৪টি দলই একযোগে বলেছেন যে, এই পরিস্থিতির মোকাবিলায় তারা ইউনাইটেড ছিল এবং ইউনাইটেড থাকবে। আপনাদের বিরুদ্ধে দেশের মানুষ জবাব চাইবে। তাই আমি ধিক্কার জানাচ্ছি কংগ্রেস-এর এই সিদ্ধান্তকে।

**শ্রী সুব্রত মুখার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গতকাল দিল্লিতে ঘটনাটা ঘটেছে এবং দিল্লির সরকারের স্থায়িত্ব নষ্ট হোক, এটা কোনও রাজনৈতিক দলই চায় না এবং আমরাও চাই না। তাই চাই না বলেই কোনও স্বার্থ না রেখে এই কংগ্রেসই একমাত্র বলেছিলেন যে, ১৪টি দলের এই জগাখিচুড়ি সরকারকে সমর্থন করতে। আপনি দেখেছেন যে, একটা রথ চারটি হাতিতে চালাতে পারে, ১০টা ঘোড়াতে চালাতে পারে, আবার ২০০টা ছাগলেও চালাতে পারে। কিন্তু একটা ছাগল, দুটো ঘোড়া, ৩টি হাতি দিয়ে কখনও রথ চালানো যায় না। কিন্তু তা সত্ত্বেও দেশের বৃহত্তর স্বার্থে, সংবিধানকে রক্ষা করতে হবে, এই কথা ভেবে, এই ধরনের একটা জগাখিচুড়ি সরকারকে কংগ্রেস সমর্থন করেছিল। আমরা পরীক্ষামূলকভাবেই জানতাম যে, এটা চলবে না। কংগ্রেস একটা রাজনৈতিক দল, কখনও সরকারে থাকবে, কখনও থাকবে না। তাতে কিছু এসে যায় না দেশের মানুষের। কিন্তু দেশের স্বার্থে কখনও টেম্পোরারি এবং এক্সট্রা টেম্পোরারি নয়, দেশের স্বার্থে, মানুষের স্বার্থে কংগ্রেস ঐটা করেছে। আজকে রবীনবাবুর ভাবতে লজ্জা করে না যে, একজন ঘুমন্ত প্রধানমন্ত্রী হচ্ছে এই দেশের? এই প্রধানমন্ত্রীকে ডেপুটেশন দিতে গেলে নাক ডাকিয়ে ঘুমায় আর বলেন যে, চিন্তাভাবনা করছেন। নাক ডাকিয়ে ঘুমালে কিভাবে চিন্তা করছেন? আজকে সর্বোপরি এই কথা বলি যে, এই সরকার ব্যর্থ বলেই, আমরা এবং আপনারা মিলে ২ ও ৩ তারিখে ধর্মঘট ডাকা হয়েছে। কেন ডেকেছেন এই ধর্মঘট? এই সরকারের বিরুদ্ধে ডেকেছেন। এই সরকার যে, ব্যর্থ তার প্রমাণ হল ২ ও ৩ তারিখের ধর্মঘট। আমরা বিরোধিতা করছি এবং সরকারে যারা রয়েছেন, তারাও বিরোধিতা করছেন। কংগ্রেস কোনও ক্ষমতা লাভের জন্য এটা করেনি। কংগ্রেস চায় যে, এমন একটা সরকার হোক, যে দেশের নেতৃত্ব দিতে পারেন। আপনারা যাই বলুন দেশকে বাঁচাবার জন্য যদি সমর্থনের দরকার হয়, তাহলে সমর্থন করব রাজনৈতিক দল হিসাবে এবং দেশের স্বার্থে যদি সমর্থন প্রত্যাহারের দরকার হয়, তাহলে

প্রত্যাহার করব। তাই আমরা ঐটা করেছি এবং তিনবার কেন, তিনশো বারও প্রয়োজনে করতে পারি।

**শ্রী কৃপাসিন্ধু সাহা :** গতকাল কংগ্রেস যে সিদ্ধান্ত নিয়েছে, তা আত্মঘাতী সিদ্ধান্ত। কংগ্রেসের এই সিদ্ধান্তে দেশের মানুষ স্তম্ভিত। গত নির্বাচনে ভারতের মানুষ একদিকে সাম্প্রদায়িক দল, অন্যদিকে কংগ্রেসের বিরুদ্ধে লড়াই করে আজকে নতুন সরকার গঠন করার একটা প্রয়াস চালিয়েছিল। সেখানে এমন একটা অবস্থা দাঁড়িয়েছিল যে, সেখানে সাম্প্রদায়িক শক্তি যাতে মাথা চাড়া দিয়ে না উঠতে পারে, সরকারে তারা যাতে আসতে না পারে, সেইজন্য কংগ্রেস সমর্থন করেছিল। কিন্তু আজকে কংগ্রেসের যে আত্মঘাতী সিদ্ধান্ত, সেই সিদ্ধান্তের ফলে আগামী দিনে সেই সাম্প্রদায়িক দল আবার ভারতবর্ষে ফিরে আসার দিকে তাকিয়ে আছে, ভারতের শাসনের দিকে তাকিয়ে আছে। এই ব্যাপারে আমি জানি যে, কংগ্রেসের এই সিদ্ধান্ত সঠিক সিদ্ধান্ত নয়। গণতান্ত্রিক মানুষ চিন্তাভাবনা করছে যে, যাতে তাদের চিন্তাভাবনা সম্পর্কে তারা বিবেচনা করেন এবং যাতে বিজেপি ভারতবর্ষকে শাসন করতে না পারে।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সভার শুরুতে শাসক দলের তরফ থেকে শুধুমাত্র কংগ্রেসকে নিন্দা করার জন্য রাজনৈতিক প্রেক্ষাপট বিচার-বিশ্লেষণ না করে দোষারোপ করার অপচেষ্টা করা হয়েছে, সেই সম্পর্কে আমাদের বক্তব্য পেশ করা উচিত। ভারতবর্ষে বর্তমান কেন্দ্রীয় সরকার গত ১০ মাস ধরে গোটা ভারতবর্ষকে শাসন করার নামে গোটা ভারতবর্ষে জাতপাতের লড়াই, সাম্প্রদায়িকতার লড়াইকে ছড়িয়ে দেওয়ার মাধ্যমে নিজেদের অপদার্থতাকে এমন একটা পর্যায়ে নিয়ে গেছে যেখানে ভারতীয় জাতীয় কংগ্রেস আজকে তার রাজনৈতিক সিদ্ধান্ত নিতে বাধ্য হয়েছে। যে এই পঙ্গু সরকার, ভারতবর্ষকে পিছিয়ে দেওয়ার সরকারকে সমর্থন করবে কি করবে না। মাননীয় অধ্যক্ষ মহাশয় সি. পি. এম.-এর সদস্যরা বললেন কংগ্রেসের সভাপতি, কংগ্রেসের প্রাক্তন সভাপতি দুর্নীতিগ্রস্থ। যদি আমরা দুর্নীতিগ্রস্থ হই, যদি আমরা অচ্ছ্যুত হই তাহলে আমরা সমর্থন তুলে নেওয়ায় আপনারা কান্নাকাটি করছেন কেন? আপনারা আমাদের সমর্থন ছাড়াই সরকার গড়ুন। কিন্তু সেই ক্ষমতা আপনাদের নেই। গোটা ভারতবর্ষে বামপন্থী শক্তি বলতে ৪৫টা মানুষ। তারা বলছেন কংগ্রেস একক শক্তি ১৪০। আমরা থাকব কি থাকব না তার নিয়ন্ত্রণ করবে বামপন্থীরা? সারা ভারতবর্ষে যখন কংগ্রেস দুর্বল হয়েছে তখন প্রতিক্রিয়াশীল শক্তির বৃদ্ধি ঘটেছে, তখন বামপন্থী শক্তির বৃদ্ধি ঘটেনি। কেন্দ্রে কংগ্রেস যখন তিন-চতুর্থাংশ শক্তি নিয়ে ছিল তখন বিজেপি'র সদস্য সংখ্যা ছিল ২। আর কংগ্রেস যখন মেজরিটি পায়নি তখন বিজেপি'র সদস্য সংখ্যা ছিল ১০০। কংগ্রেস দুর্বল হলে ভারতবর্ষে প্রতিক্রিয়াশীল শক্তি, সর্বনাশা শক্তি মাথাচাড়া দিয়ে ওঠে। তখন বামপন্থীদের শক্তি বৃদ্ধি হয় না। পাঞ্জাবের নির্বাচনে বিজেপি এবং অকালি দল মাথাচাড়া দিয়ে উঠে সরকার গঠন করেছে। উত্তরপ্রদেশে কেন্দ্রীয় সরকারের ব্যর্থতার জন্য, কেন্দ্রীয় স্বরাষ্ট্র মন্ত্রী ও প্রধানমন্ত্রীর মধ্যে বিরোধের জন্য

উত্তরপ্রদেশের মানুষের রায় সত্ত্বেও প্রধানমন্ত্রী ও স্বরাষ্ট্রমন্ত্রীর জন্য সেখানে বিজেপি সরকারে আসীন হয়েছে যে সরকারের স্বরাষ্ট্রমন্ত্রী ও প্রধানমন্ত্রী দু'জন দুইদিকে যাওয়ার চেষ্টা করেন। এজন্য কংগ্রেস সমর্থন উঠিয়ে নেওয়ার সিদ্ধান্ত নিয়েছেন। বামপন্থীরা যদি মনে করেন যে কেন্দ্রে একটা শক্তিশালী সরকার গড়বেন তাহলে তারা সেটা করুন। কিন্তু তারা তা না করে বিজেপি'র হাতকে শক্তিশালী করার চেষ্টা করছেন। জ্যোতিবাবু কলকাতার শহিদ মিনারে অটলবিহারী বাজপেয়ীর হাত ধরে, পশ্চিমবঙ্গে বিজেপি'র শক্তিকে মাথাচাড়া দিতে সাহায্য করেছেন। ভারতবর্ষের প্রেক্ষাপটে পিছন থেকে কংগ্রেসকে দুর্বল করার নামে বিজেপি'কে শক্তিশালী করার জন্য মদত দিচ্ছে না। ভারতবর্ষের ঐক্যকে রক্ষা করার জন্য, ঐতিহ্যকে রক্ষা করার জন্য কংগ্রেস এই সিদ্ধান্ত নিয়েছেন। **(এই সময় মাইক অফ হয়ে যায়।)**

**শ্রী তপন হোড় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আমাদের মাননীয় সদস্য শ্রী পদ্মনিধি ধর যে প্রসঙ্গের উত্থাপন করেছেন সেই গুরুত্বপূর্ণ বিষয়ে সরকার পক্ষের অনেকে আলোচনা করেছেন এবং বিরোধীপক্ষের পঙ্কজবাবু, মান্নান সাহেব, সুব্রতবাবু আলোচনা করতে গিয়ে ব্যাপারটাকে অন্যদিকে ঘুরিয়ে দেওয়ার চেষ্টা করেছেন। পঙ্কজবাবু এটা বোধহয় জানেন না যে কেন্দ্রে কংগ্রেস যেখানে ২৯ পারসেন্ট, সেখানে বামপন্থী ৪৬ পারসেন্ট এবং বিজেপি ২১ পারসেন্ট। আর কংগ্রেস সভাপতি সীতারাম কেশরী, সংসদীয় দলনেতা হতে গিয়ে যে নাক্কারজনক ভূমিকা পালন করেছিলেন সেটা শারদ পাওয়ার এখানে বলে গিয়েছেন।

[11-20 – 11-30 a.m.]

কাজেই, এই কথাগুলো নতুন নয়। আবার সুব্রতবাবু, পঙ্কজবাবু যা বলেছেন, সেটা মিলছে না। স্ট্রাইক যেটা হচ্ছে ৩ তারিখে, সেটা একটা পলিসিগত ব্যাপার—রুগ্ন শিল্পকে পুনরুজ্জীবিত করা এবং বিমা শিল্পকে বেসরকারিকরণ করতে না দেওয়া। এটা যুক্তফ্রন্টের বিরুদ্ধে ডাকা হয়নি। আজকে গোটা ভারতবর্ষে আমরা সাম্প্রদায়িক শক্তির বিরুদ্ধে লড়াই করেছি, সেখানে দাঁড়িয়ে ব্যক্তিগত স্বার্থ চরিতার্থ করিনি। আজকে আনন্দবাজার এবং বিভিন্ন কাগজে বলেছে, আমাদের এখানে রাজ্য সভাপতি হতভম্ব, নেত্রীও হতভম্ব। তাঁরা কোনও মন্তব্য করতে চাননি। সোমেনবাবু কি বলবেন, না বলবেন তা ভেবে পাচ্ছেন না, আর একজন দেখছেন জল কোথায় দাঁড়ায়। কিন্তু এখানে আপনারা মন্তব্য করলেন। বিধানসভায় কিছু বলতে হবে, তাই বলছেন। এই যে অভূতপূর্ব ঘটনা ঘটে গেছে, যে জটিল পরিস্থিতির সৃষ্টি হয়েছে, এর মধ্যেও যুক্তফ্রন্টের যারা আছে, তারা সামগ্রিকভাবে একতাবদ্ধ ও প্রতিজ্ঞাবদ্ধ সাম্প্রদায়িক শক্তিকে আটকাবার জন্য। আপনারা যে দেবগৌড়া সরকারকে ব্ল্যাকমেল করার চেষ্টা করেছেন, সেটা সবাই জানে। আজকে এখানে দাঁড়িয়ে কংগ্রেস যে নক্কারজনক ঘটনা ঘটিয়েছে, তার প্রতিকার, প্রতিবাদ করব। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

## Held Overstarred Questions
## (to which oral Answers were given)

### বেকারদের জন্য কুটির ও ক্ষুদ্রশিল্প

*৪। (অনুমোদিত প্রশ্ন নং *৮৯।) **শ্রী সুশীল বিশ্বাস ঃ** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

রাজ্যে বেকারদের জন্য কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প স্থাপন করার কোনও পরিকল্পনা সরকার গ্রহণ করেছেন কি?

**শ্রী প্রলয় তালুকদার ঃ** হ্যাঁ।

**শ্রী সুশীল বিশ্বাস ঃ** এক্ষেত্রে বেকারদের জন্য কী পরিকল্পনা গ্রহণ করা হয়েছে?

**শ্রী প্রলয় তালুকদার ঃ** কুটির বা ক্ষুদ্রশিল্পের পরিকল্পনা অনেকগুলি আছে। নির্দিষ্ট কোনটার বিষয় বললে বোঝা যায়। এখানে তাঁত আছে, হ্যান্ডিক্রাফ্‌টস, সেরিকালচার, স্মল স্কেল, কটেজ, পি.এম.আর.ওয়াই., এরকম অনেকগুলি ভাগ আছে। যদি পি.এম.আর.ওয়াই. সম্বন্ধে বলতে বলেন, তাহলে বলতে পারি, এই বিষয়ে আগেও তথ্য দিয়েছিলাম। ১৯৯৩-৯৪ সালে আমাদের টার্গেট ছিল ৪,৫৫৮, স্পনসর্ড ৫,৪৫৭, স্যাংশন হয়েছিল ৯৪০, তার অ্যামাউন্ট ছিল ৪৯৩.৫৭ লক্ষ টাকা।

ডিসবার্সমেন্ট হয়েছে ৭৪০। অ্যামাউন্ট ছিল ৩৭৮.৭৫। ১৯৯৪-৯৫ সালে ২২ হাজার ৯০০। স্পনসর হয়েছে, ৩৪,৫৭৪, স্যাংশন হয়েছে ৭,২৩৬, ডিসবার্সমেন্ট ৪ হাজার ৪৫। ১৯৯৫-৯৬ সালে ২২ হাজার ৯০০ টার্গেট। স্পনসর ৩৪ হাজার ৪৫৪, স্যাংশন ১০ হাজার ১৬৯, ডিসবার্সমেন্ট ২,৩৯৩। এই রকম কনসেরটিয়াম অন ব্যাঙ্ক ফিন্যান্স অন কে.ভি.আই. আছে। তাতে আমরা অনেক টাকা স্যাংশন করেছি। খাদি ভিলেজ ইন্ডাস্ট্রি, তাঁত, সেরিকালচার ইত্যাদি মিলিয়ে সব শুদ্ধ ২৭ লক্ষ স্বনিযুক্তি প্রকল্পে এমপ্লয়মেন্ট হয়েছে পশ্চিমবঙ্গে এবং এটা আরও বাড়বে কারণ গত তিন মাসের হিসাব আমার কাছে এর মধ্যে নেই, ৩১শে ডিসেম্বর-'৯৬ পর্যন্ত হিসাব আছে। এ বিষয়ে আপনারা যদি নোটিশ দেন তাহলে আমি টেবিল করে দিতে পারি।

**শ্রী সুশীল বিশ্বাস ঃ** আমাদের সরকার যে এ বিষয়ে পরিকল্পনা গ্রহণ করেছেন সেটা আপনি বলেছেন। এই ক্ষুদ্র শিল্প স্থাপনের জন্য ন্যাশনালাইজ ব্যাঙ্কগুলো যে ঋণ দেয় তার পরিমাণ বা পারসেন্টেজ কত?

**শ্রী প্রলয় তালুকদার ঃ** ডিফারেন্ট স্কীমে ডিফারেন্ট অনুদানের ব্যবস্থা আছে। কোথাও ১০ পারসেন্ট, কোথাও ১৫ পারসেন্ট। আবার ব্যাক ওয়ার্ড এরিয়াতে ২৫ পারসেন্ট আছে।

এই রকম আমাদের একটা ইনসেনটিভ স্কীম আছে। এছাড়া বিভিন্ন স্কীমে বিভিন্ন রকম আছে। বিভিন্ন ক্ষেত্রে বিভিন্ন জেলার তথ্য অনুযায়ী এবং তাদের প্রয়োজন অনুযায়ী আমাদের স্কীমগুলো ভাগ করে দেওয়া হয়। ১৯৯৩ সালে স্কীম ভাগ করে দেওয়া হয়েছে। আপনি যদি আমার অফিসে যোগাযোগ করেন তাহলে এবিষয়ে আপনি সম্পূর্ণ তথ্য পেয়ে যাবেন। তবে অসুবিধা যেটা আসছে সেটা হচ্ছে ব্যাঙ্কের সঙ্গে। স্কীম স্যাংশন করার পর যখন ব্যাঙ্কে পাঠায় অনুদান দেওয়ার জন্য ব্যাঙ্ক টাকা দেয় না এবং এর ফলে দেখা যায় প্রতি বছর বহু প্রকল্প কার্যকর করা যায় না। আবার, ব্যাঙ্কের টাকা অনেক সময় আসতে দেরি হয় বা কম পরিমাণ দেয়। এর ফলে শিল্পটা সিক ইন্ডাস্ট্রিতে পরিণত হয়। এ জন্য আমরা একটা সিক ইন্ডাস্ট্রি রিভাইটালাইজেশন পরিকল্পনা করেছি। এই ব্যাঙ্ক ডিলেইড ফিন্যান্স নিয়ে দিল্লিতে ইউনাইটেড ফ্রন্টের সঙ্গে বার বার আলোচনা হয়েছে। এছাড়াও প্রধানমন্ত্রী রোজগার যোজনায় বার বার পশ্চিমবঙ্গকে বঞ্চিত করা হয়েছে। আমাদের ক্রেডিট রেশিওটা যখন ৪২ তখন অন্য জায়গায় ৭০-৭৫। এবিষয়ে আজ থেকে ২০ দিন আগে রোটান্ডায় সমস্ত ব্যাঙ্কদের নিয়ে একটা মিটিং ডাকা হয়েছিল, রিজার্ভ ব্যাঙ্কের বর্তমান যিনি ভারপ্রাপ্ত আছেন তিনি এই যে কারেন্ট ইয়ার শেষ হচ্ছে তার মধ্যে কিছু প্রকল্প ডিসবার্সমেন্ট করার দায়িত্ব নিয়েছেন এবং বলেছেন, এপ্রিল মাসে ব্যাঙ্কার্সদের ডেকে আবার আলোচনা করা হবে। পশ্চিমবঙ্গের ন্যাশনাল ব্যাঙ্কার্সদের বিরুদ্ধে যে অভিযোগ করা হয়েছিল কেন্দ্রীয় সরকার কার্যত সেটা গ্রহণ করেছে এবং বিষয়টা দেখার আশ্বাস দিয়েছেন।

[11-30 – 11-40 a.m.]

**শ্রী সুশীল বিশ্বাস ঃ** স্যার, মাননীয় মন্ত্রী বেকারদের জন্য ভাবনা-চিন্তা করছেন, আমরা যেটা জানতে পারি সেটা হচ্ছে ক্ষুদ্রশিল্প পরিকল্পনায় স্বনিযুক্তি প্রকল্পের মাধ্যমে এই রাজ্যের সরকার যে দৃষ্টিভঙ্গি নিয়েছে—আজকে ভারতবর্ষে বেকারদের সংখ্যা ১৪ কোটি ছাড়িয়ে গেছে, আজকে আপনারা ওখানে সমর্থন প্রত্যাহার করে নিচ্ছেন, ওঁদের জন্যই বেকারের সংখ্যা বাড়ছে। স্যার, আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে যেটা জানতে চাইছি যে স্বনিযুক্তি প্রকল্পের মাধ্যমে ব্যাঙ্কের এই অসুবিধা সত্ত্বেও কোনও পরিকল্পনা গ্রহণ করেছেন ঋণ দেওয়ার ক্ষেত্রে, যাতে বেকাররা সহজ শর্তে ঋণ পেতে পারে?

**শ্রী প্রলয় তালুকদার ঃ** ব্যাঙ্কের সহযোগিতা ছাড়া আমাদের কোনও প্রকল্প কার্যকর করা সম্ভব নয়। তা সত্ত্বেও একটা সুযোগ এসেছে সেটা হচ্ছে খাদি কনসোটিয়াম ব্যাঙ্ক ফিন্যান্স স্কীম। তারা সুযোগ দেবে শুধুমাত্র পঞ্চায়েত এলাকায়, ৩১শে ডিসেম্বর পর্যন্ত আমরা ৩ হাজার কেস পেয়েছি, এতে ৬৫ কোটি টাকা খরচ করতে পারব। আশা করছি। এর জন্য ব্যাঙ্কের কাছে যেতে হচ্ছে না, খাদি কমিশন 'এই টাকা আমাদের দেবে। আমরা তাই এই সুযোগটা কাজে লাগাতে চেষ্টা করছি, কিন্তু অন্য সব ব্যাপারেই আমাদের ব্যাঙ্কের দ্বারস্থ হতে হবে। ব্যাঙ্ক যদি সময়মতো টাকা না দেয় তাহলে আমরা যতই অনুদান দিই না কেন তা কার্যকর হবে না।

**শ্রী সুকুমার দাস ঃ** প্রশ্নকর্তা যেটা বললেন আপনি কি তার সদ্ উত্তর দেবেন? অর্থনৈতিক মূল্যায়ন যেটা সদস্যদের জন্য দেওয়া হয়েছে, সেই রিপোর্টে লেখা আছে ১৯৯২-৯৩, ১৯৯৩-৯৪, ১৯৯৪-৯৫, ১৯৯৫-৯৬ সালের মধ্যে যে সংখ্যা দাঁড়িয়েছিল, তার পর ডিক্রিজিং হচ্ছে যতই সরকারের বাজেট বাড়ছে। Units of the Small Scale Industry expanded to be more but as regarding to the Economic Review by the Finance Minister's statistics shows that number of Small Scale Industries are going to be decreased. এর কারণ কি?

**শ্রী প্রলয় তালুকদার ঃ** এই প্রশ্নের উত্তর আমি বাজেট আলোচনার সময় বিশদভাবে দেব। স্মল স্কেল ইন্ডাস্ট্রির ভিত্তি হচ্ছে ব্যাপক। আমাদের যা কিছু করণীয় বাজেট হেডেতে, আমাদের অনুদান থাকে, সাবসিডি থাকে এবং ইনফ্রাস্ট্রাকচারাল ফেসিলিটিজ সবকিছু থাকা সত্ত্বেও ব্যাঙ্কের কাছ থেকে যদি আমরা রেসপন্স না পাই তাহলে সব কিছুই লস্ট হয়ে যায়। আজকে এটা নতুন কথা নয় পূর্বভারত চিরকালই অনীহা দেখেছে। ক্রেডিট রেশিওর বেশি অনুদান নিয়েছে। এখানে আমাদের সবচেয়ে বেশি সমস্যা হচ্ছে আপনারা যদি মনে করেন স্কীমগুলো ভায়াবেল নয় তাহলে ৩ মাসের মধ্যে জানিয়ে দিন যে স্কীমগুলি হবে না এবং যারা ঋণ পাবে তারা ডিফল্টার হবে, ইন্ডাস্ট্রি সিক্ হবে। ১১ হাজার ইন্ডাস্ট্রি সিক্ হয়েছে, তাদের মূল কারণ হচ্ছে ব্যাঙ্কের ডিলেড্ ফিন্যান্স, আন্ডার ফিন্যান্স। সেইজন্যই ব্যাঙ্ক বাদ দিয়ে কোনও কিছু করতে পারি না। একমাত্র সুযোগ এসেছে খাদি কমিশন থেকে যেটা ব্যাঙ্ককে বাদ দিয়ে করা যায়, কিন্তু সেটা একেবারে পঞ্চায়েত এরিয়াতে, নন্-পঞ্চায়েত এরিয়ায় করা যাবে না।

**শ্রী ঈদ্ মহম্মদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়ের মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়ের নিকট একটি অতিরিক্ত প্রশ্ন করছি। মাননীয় মন্ত্রী মহাশয় জানালেন যে রাজ্যে বেকারদের জন্য ক্ষুদ্র ও কুটির শিল্পের কিছু পরিকল্পনার কথা। এই বেকার ছেলেদের সাহায্য করার জন্য নতুন কোনও উদ্যোগ গ্রহণ করেছেন?

**শ্রী প্রলয় তালুকদার ঃ** যদি সমবায় ভিত্তিতে কোনও উদ্যোগ আসে, প্রস্তাব আসে নিশ্চয়ই আমরা সমস্তরকমভাবে দেখব। কারণ সমবায় ভিত্তিকে আমরা প্রাধান্য দিচ্ছি। কিন্তু আমাদের এখানে ইন্ডিভিজুয়াল যারা আসছেন ক্ষুদ্র শিল্প গড়তে—পি.এম.আর.ওয়াই. স্কীমে আসছে, সেই পি.এম.আর.ওয়াই. মডেল স্কীম তৈরি করা হয়েছে। প্রত্যেক জেলায় জেলায় তার রিকোয়ারমেন্ট, র-মেটেরিয়ালস অ্যাভেলেবিলিটি এবং মার্কেট স্টাডি করে ভলিউম বের করে দিয়েছি যেখানে পি.এম.আর.ওয়াই. স্কীম করতে পারবে, ইন্ডিভিজুয়ালরা করতে পারবে। ইন্ডিভিজুয়াল যারা আসছেন তারা যদি জয়েন্টলি করেন তাহলে টাকার পরিমাণ বেশি হবে। কিন্তু বাকিগুলির ক্ষেত্রে যে কথা বললাম—যে কথাই বলি না কেন—ব্যাঙ্ক আটকাচ্ছে। তবে এবার দিল্লিতে গত ১০ মাস ধরে বার বার গিয়ে আলোচনা করার পর ব্যাঙ্কের টনক নড়েছে। রিজার্ভ ব্যাঙ্ক দায়িত্ব নিয়েছেন, সত্যিই পশ্চিমবাংলার প্রতি ব্যাঙ্ক

বহেলা করছে। বিশেষ করে ক্ষুদ্র শিল্পের ক্ষেত্রে, একথা রিজার্ভ ব্যাঙ্ক অফ ইন্ডিয়া স্বীকার রেছে। রিজার্ভ ব্যাঙ্ক অফ ইন্ডিয়ার একজন দায়িত্বশীল অফিসার এই ব্যাপারে দায়িত্ব য়েছেন। তিনি রোটান্ডার মিটিং-এ বলেছেন, এভ্রি মান্থ রিপোর্ট ব্যাক করবে। তাই লছি, ব্যাঙ্কের অগ্রগতি না ঘটলে সে ইন্ডিভিজুয়ালি বলুন আর সমবায় বলুন কখনই সম্ভব য়। আর শিল্প করতে গেলে ইনফ্রাস্ট্রাকচার দরকার। ইনফ্রাস্ট্রাকচারের অনেকগুলি ব্যাপার াছে যেগুলি সরকার করবে। আর ইন্ডিভিজুয়াল ক্ষেত্রে ইনফ্রাস্ট্রাকচার তারা নিজেরাই রতে পারেন, যেমন মহারাষ্ট্রে হয়েছে। এছাড়া কো-অপারেটিভভাবেই করা যায়। যেমন, হারাষ্ট্রের নাসিকে কো-অপারেটিভ ইন্ডাস্ট্রিয়াল এস্টেট হয়েছে। এবারে অ্যানাউন্স করেছি, গুলি যদি করা হয় তাহলে সরকার সাহায্য করবে, সাবসিডিও দেওয়া হবে। সরকারি উদ্যোগ, বেসরকারি উদ্যোগ এবং সমবায় উদ্যোগ সব রকমের উদ্যোগকে সরকার স্বাগত জানাচ্ছে যাতে পশ্চিমবঙ্গে ক্ষুদ্র শিল্প গড়ে ওঠে। ক্ষুদ্র শিল্প ডি-সেন্ট্রালাইজ ইন্ডাস্ট্রি এবং বসরকারি উদ্যোগ ম্যাক্সিমাম। আমাদের রোল হচ্ছে প্রোমোশনাল রোল। সেই প্রোমোশনাল রোলের ক্ষেত্রে সরকারি উদ্যোগ ডি.আই.সি. যে অফিস আছে তাদের বলেছি, প্রোমোশনাল রোলের ক্ষেত্রে কোনও রকম গাফিলতি কোনও উদ্যোগ যদি পায় তাহলে তার বিরুদ্ধে অ্যাকশন নেব। এই কথা আমি বলেছি।

**শ্রী সুব্রত মুখার্জি :** মাননীয় মন্ত্রী মহাশয় আপনি নিজে হাওড়া জেলা থেকে নির্বাচিত হয়ে এসেছেন। এক সময়ে হাওড়া জেলাকে ম্যানচেস্টার অফ ইন্ডিয়া বলা হত। আপনি জানেন, প্রত্যেক বাড়িতে এক সময়ে ক্ষুদ্র ও কুটির শিল্প ছিল। আমাদের রাজ্যের প্রত্যেক মানুষের লজ্জা এই দপ্তর সম্পর্কে। আপনি কি অবগত আছেন, ৫৬ হাজার ক্ষুদ্র ও কুটির শিল্প রুগ্ন এবং বন্ধ হয়ে গেছে। ভারতবর্ষের ক্ষেত্রে এই রাজ্যে সবচেয়ে বেশি। তাই যদি হয় তাহলে সেগুলি খোলার ব্যবস্থা করেছেন কি না?

**শ্রী প্রলয় তালুকদার :** আমাদের কাছে রিজার্ভ ব্যাঙ্ক অফ ইন্ডিয়া যে স্ট্যাটিসটিক্স দিয়েছে তাতে দেখা যাচ্ছে, পশ্চিমবাংলায় ক্ষুদ্র শিল্প রুগ্ন ও বন্ধের সংখ্যা হচ্ছে ১১ হাজার। সুতরাং ৫৬ হাজার নয়। আপনি ঠিকই বলেছেন, হাওড়া জেলায় অসংখ্য ক্ষুদ্র শিল্প আছে। ঘটনা হচ্ছে, হাওড়া জেলায় ক্ষুদ্র শিল্পের মধ্যে একটা বেশি সংখ্যক ক্ষুদ্র শিল্প আন-রেজিস্টার্ড, রেজিস্টার্ড বাধ্যতামূলক নয়।

[11-40 – 11-50 a.m.]

দেয়ার আর সো মেনি ইফস অ্যান্ড বাট্স। হাওড়া জেলার ক্ষুদ্র শিল্প সম্পর্কে সুব্রতবাবু খুব ভালভাবে জানেন। হাওড়া জেলার ক্ষুদ্র শিল্প বেসিক্যালি ইঞ্জিনিয়ারিং এবং অ্যানিসিলিয়ারি ইন্ডাস্ট্রিজ। হাওড়া জেলায় ডাউন স্ট্রিম ইন্ডাস্ট্রি নেই। ওখানে ইঞ্জিনিয়ারিং এবং অ্যানিসিয়ারি ইন্ডাস্ট্রি বেশি। স্বাভাবিকভাবে এইসব ইন্ডাস্ট্রিকে বেসিক্যালি নির্ভর করতে হয় বার্ন, ব্রেথওয়েট, জেশপ এবং গেসকিনের উপর। এই হচ্ছে হাওড়া জেলার ইতিহাস। প্রথম এবং দ্বিতীয় বিশ্ব

যুদ্ধের মধ্যে দিয়ে মার্টিন লাইনকে ভিত্তি করে একটা ইন্ডাস্ট্রি ওখানে গড়ে উঠেছিল লার্জ হাউস এবং রেলের উপর ভিত্তি করে। আজকে লার্জ হাউস এবং রেলের ডাইভার্সিফিকেশন হয়েছে তাতে অ্যানিসিলিয়ারাইজেশন ব্যহত হয়েছে৷ যার ফলে জেলার অ্যানিসিলিয়ারি ইন্ডাস্ট্রির আজকে এই দুরাবস্থা। স্বাভাবিকভাবে সুব্রতবাবুর সঙ্গে একসঙ্গে কাজ করতে রাজি আছি। বৃহৎ শিল্প ডাইভার্সিফিকেশন যাতে হয়। এটা যদি করা যায় তাহলে ক্ষুদ্রশিল্পের আরও প্রসার ঘটবে।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** আজকে ট্রান্সপোর্টের দিন। কিন্তু ট্রান্সপোর্টের উপর একটাও কোশ্চেন নেই। অথচ ট্রান্সপোর্ট ইজ এ ভেরি ইমপর্টান্ট সাবজেক্ট। আমি প্রবোধবাবুকে অনুরোধ করছি, উনি বলুন ট্রান্সপোর্টের উপর কোনও কোয়েশ্চেন নেই কেন? আমি স্পিকার মহাশয়ের রুলিং চাইছি।

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** মন্ত্রী মহাশয় জানাবেন কি, যে যারা আমাদের দেশে প্যান্ডেল তৈরি করে, পাট, বাঁশ, থার্মোকল, দড়ি দিয়ে, এতে জনসাধারণের মনোরঞ্জন হয়। এই শিল্প ক্ষুদ্র ও কুটির শিল্পের আওতায় পড়ে কি না এবং যারা এইসব তৈরি করে তাদের অনুদান দেবার ব্যবস্থা আপনার দপ্তরে আছে কি না?

**শ্রী প্রলয় তালুকদার ঃ** প্যান্ডেল শিল্পের যারা ক্ষুদ্র শিল্পে রেজিস্ট্রেশন নিয়েছে, তারা ক্ষুদ্র শিল্পের আওতায় পড়ে। তারা যদি অনুদান পাবার যোগ্য হয় তাহলে তারা পাবে।

**কল্যাণী স্পিনিং মিল**

*২৮। (অনুমোদিত প্রশ্ন নং *৩১৯।) **শ্রী অজয় দে ঃ** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) কল্যাণী স্পিনিং মিলের সুতো শান্তিপুরের তাঁতীদের জন্য সরবরাহের কোনও ব্যবস্থা আছে কি না; এবং

(খ) থাকলে, তা কিভাবে তাঁতীরা পেয়ে থাকেন?

**শ্রী প্রলয় তালুকদার ঃ**

(ক) এবং (খ) কল্যাণী স্পিনিং মিলের সুতো শান্তিপুর বা কোনও নির্দিষ্ট স্থানের তাঁতীদের জন্য সরবরাহের বিশেষ কোনও ব্যবস্থা নেই। তবে এই সুতো এলাকা নির্বিশেষে সকল তাঁতীদের জন্য নিম্নলিখিত ব্যবস্থার মাধ্যমে সরবরাহ করা হয়ে থাকে;

(১) তন্তুশ্রীর মাধ্যমে নগদ মুল্যের বিনিময়ে এবং

(২) কল্যাণী স্পিনিং মিলের মিলগেট থেকে নগদ মূল্যের বিনিময়ে।

**শ্রী অজয় দে :** মন্ত্রী মহাশয়ের কাছে অতিরিক্ত প্রশ্ন যে ঐ কল্যাণী স্পিনিং মিলে কত কাউন্টের সুতো প্রডাকশন হচ্ছে?

**শ্রী প্রলয় তালুকদার :** কল্যাণী স্পিনিং মিলের সুতো প্রধানত ৬০ আর ৮০ হয়।

**শ্রী অজয় দে :** মাননীয় মন্ত্রী বললেন, কোনও স্পেসিফিক জায়গায় হয় না, সব জায়গায়ই ডিস্ট্রিবিউশন হয় এবং মিলগেট থেকেও সেল করা হয়। কিন্তু এবিষয়ে একটা সিস্টেম নিশ্চয়ই আছে—এটা কো-অপারেটিভ-এর মাধ্যমে হয়, না ডাইরেক্ট কোনও ব্যবসায়ীর হাত দিয়ে হয়?

**শ্রী প্রলয় তালুকদার :** এটা প্রধানত হয় তন্তুশ্রীর মাধ্যমে। প্রতি মাসের চারটে সপ্তাহের মধ্যে তিনটে সপ্তাহ সুতো তন্তুশ্রীর মাধ্যমে বিক্রি করা হয়। আর একটা সপ্তাহ সুতো মিল-গেট থেকে বিক্রি করা হয় টেন্ডার দিয়ে।

**Mr. Speaker :** Now the practice is that if the Minister don't come for some reason no question is put up. He takes leave from the speaker, seeks permission that he may not come because there is some official work. If he is not present, the question may not be put up on that day. It would be put up rotationally for the next day. Hon'ble Minister informed on 26-3-97 that due to some reasons he will not be in the House today. And so far as the practice is concerned it is not to be printed. Nothing wrong.

**শ্রী আবু আয়েশ মণ্ডল :** কল্যাণী স্পিনিং মিল-সহ আমাদের রাজ্যে রাজ্য সরকারের মোট স্পিনিং মিলের সংখ্যা কত এবং সেগুলির বার্ষিক উৎপাদনের পরিমাণ কি?

**শ্রী প্রলয় তালুকদার :** মাননীয় স্পিকার মহাশয়, আমাদের রাজ্যে আমাদের দপ্তরের অধীন যে ক'টি স্পিনিং মিল রয়েছে তার মধ্যে কল্যাণী স্পিনিং মিলে দুটি ইউনিট আছে। তাছাড়া রায়গঞ্জ, হাওড়া, মেদিনীপুর, বাঁকুড়া প্রভৃতি জায়গায় আরও পাঁচটা একটা করে ইউনিটের স্পিনিং মিল আছে। অর্থাৎ কো-অপারেটিভ-এর মোট ৬টা স্পিনিং মিলে ৭টা ইউনিট আছে। এর বার্ষিক উৎপাদন কত তা এই মুহূর্তে বলা সম্ভব নয়। নোটিশ দিলে বলতে পারব।

**শ্রী রামচন্দ্র মণ্ডল :** আমাদের রাজ্যে কুটির শিল্পের সবচেয়ে বড় সমস্যা হচ্ছে মার্কেটিং-এর। এ বিষয়ে সরকারের কি ব্যবস্থা আছে? কো-অপারেটিভ ডিপার্টমেন্ট থেকে এ বিষয়ে কি উদ্যোগ গ্রহণ করা হচ্ছে?

[11-50 - 12-00 noon]

**শ্রী প্রলয় তালুকদার ঃ** মাননীয় স্পিকার মহোদয়, প্রশ্নটা হচ্ছে কল্যাণী স্পিনিং মিল সংক্রান্ত; কাজেই মার্কেটিংটা একটা বিরাট বড় ব্যাপার এবং মার্কেটিং-এর মধ্যে সমস্ত কিছুই এসে যায়। মার্কেটিং সমস্যার কথা আমি অনেকবার বলেছি। এখানে আমাদের ক্ষুদ্র এবং কুটির শিল্পে যেমন ২০ হাজার টাকা বা ৫০ হাজার টাকার স্কীম আছে তেমনি আবার ৩ কোটি টাকার লিমিটের প্ল্যান্ট অ্যান্ড মেশিনারি—এই ইন্ডাস্ট্রিগুলি ১০ কোটি টাকার হয়ে যাচ্ছে। এখন সবগুলিরই মার্কেটিং-এর ব্যাপার আছে। এটা শুধু হস্তচালিত তাঁতের ব্যাপারই নয়, কুটির শিল্পের ব্যাপারই নয়, এর মধ্যে কেমিক্যাল ইন্ডাস্ট্রিও আছে। কাজেই মার্কেটিং-এর ব্যাপারে পার্টিকুলার কোনও বিষয়ের মার্কেটিং-এর কথা বলছেন সে সম্পর্কে যদি নোটিশ দেন তাহলে আমি উত্তর দিয়ে দেব। কিন্তু কল্যাণী স্পিনিং মিলের এই প্রশ্নের সঙ্গে এর কোনও সম্পর্ক নেই।

**শ্রী নির্মল ঘোষ ঃ** কল্যাণী স্পিনিং মিলের সুতো নিয়ে মাননীয় মন্ত্রী মহাশয়কে ছোট একটি প্রশ্ন জিজ্ঞাসা করতে চাই। মাননীয় মন্ত্রী মহাশয় কি জানেন কল্যাণী স্পিনিং মিলে যে লোকসান হচ্ছে তা প্রতি মাসে ৬০ লক্ষ টাকার কাছাকাছি এবং এটা শুধুমাত্র কেনা এবং বেচার জন্য হচ্ছে। এ ক্ষেত্রে একটা কন্ডিশন ছিল যে এখানকার সুতো শান্তিপুর, রানাঘাটসহ অন্য জায়গার তাঁতীরা—হ্যান্ডলুম উইভারস, পাওয়ারলুম উইভারসরা পাবে যাতে তাদের বড়বাজারের ফড়িয়াদের কাছ থেকে কিনতে না হয়। কিন্তু এই সুতো বেনামে তন্তুশ্রীর মাধ্যমে বড়বাজারে চলে যাচ্ছে এবং তাঁতীদের অধিক দামে তা কিনতে হচ্ছে। কল্যাণী এক এবং দুই নং মিলে যেখানে প্রতি মাসে ৬০ লক্ষ টাকার লোকসান সরকারকে দেওয়া হচ্ছে নয় জানাবেন কি?

**শ্রী প্রলয় তালুকদার ঃ** প্রডাকশন ঠিক ওখানে যতটা হওয়া উচিত সেই পরিমাণে হচ্ছে না। এই নিয়ে ইউনিয়নগুলির সঙ্গে আমরা আলোচনা করছি। গত কয়েক মাসে কল্যাণী এক এবং দুই স্পিনিং মিলে উৎপাদন কিছুটা বেড়েছে। তবে সেটা এমন জায়গায় গিয়েছে যাতে লস হবে না সে কথা আমি বলছি না। সেখানকার লসটা আমরা কমানোর চেষ্টা করছি এবং ব্রেক ইভেন পয়েন্টে নিয়ে যাবার চেষ্টা করছি। দ্বিতীয়ত ঐ স্পিনিং মিলের সুতো যাতে তাঁতীরা পায় সেটা গ্যারান্টি করার জন্য তন্তুশ্রীর মাধ্যমে আমরা বিপণনের ব্যবস্থা করছি। তন্তুশ্রীর কাছে যারা চাইছে—সেই তাঁতী ইন্ডিভিজুয়ালই হোক বা সমবায় সমিতির হোক—তন্তুশ্রীর কাছে সুতো চেয়ে ফেরৎ গিয়েছে এমন উদাহরণ দিতে পারলে আপনাকে নিয়ে ব্যবস্থা গ্রহণ করব। দ্বিতীয়ত তন্তুশ্রীর সুতো তাঁতীদের না দিয়ে বা সমবায় সমিতিকে না দিয়ে বড়বাজারে বিক্রি করে দিচ্ছে এই অভিযোগ যেটা রেখেছেন সেটার যদি প্রমাণ দিতে পারেন আমি আনন্দিত হব এবং আপনাকে নিয়ে ব্যবস্থা গ্রহণ করব।

**কাজুবাদাম থেকে অ্যালকোহল**

***২৯।** (অনুমোদিত প্রশ্ন নং *১১৪৩।) **শ্রী মৃণালকান্তি রায় :** ক্ষুদ্র ও কুটির শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) কাজু বাদামের ফল থেকে অ্যালকোহল প্রভৃতি তৈরির জন্য রাজ্যে কোনও প্রযুক্তি আছে কিনা, এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'না' হলে, উক্ত শিল্প প্রযুক্তি গ্রহণের কোনও পরিকল্পনা সরকারের আছে কি না?

**শ্রী প্রলয় তালুকদার :**

(ক) না।

(খ) আপাতত নেই।

**শ্রী মৃণালকান্তি রায় :** যেখানে ভাল কাজু হয় সেখানে সেই কাজু থেকে প্রচুর পরিমাণে রস বেরোয়। আমাদের মেদিনীপুর জেলার কাঁথি এবং অন্যান্য এলাকায় প্রচুর পরিমাণে এই ফলটা হয় এবং তা থেকে রস বেরোয়। তা ছাড়া তার থেকে অনেক বাই—প্রোডাক্ট তৈরি হতে পারে।

যেমন কাজুর শাস বা আটি থেকে তেল বের করা ইত্যাদি এই রকম আরও নানা ধরনের বাই প্রোডাক্ট করার জন্য আপনার কাছে কোনও শিল্পপতি বা ব্যক্তি যোগাযোগ করেছেন কিনা আপনার দপ্তরে সেটা জানাবেন কি?

**শ্রী প্রলয় তালুকদার :** এখনও পর্যন্ত কোনও শিল্পপতি বা কোনও ব্যক্তি যোগাযোগ করেননি। আপনার প্রশ্নটা ছিল কাজু বাদাম থেকে অ্যালকোহল করার জন্য কোনও ব্যবস্থা আছে কিনা। এখন কথা হচ্ছে, বাই প্রোডাক্ট যে হবে, সেই ধরনের ফর্মুলা আমাদের কাছে নেই। যদি কোনও ব্যক্তি বা প্রতিষ্ঠান এই ব্যাপারে এগিয়ে আসেন তাহলে নিশ্চয়ই আমরা সেটা ভেবে দেখব। তবে একথা বলতে পারি যে কাজু বাদামের যে চাহিদা, মেদিনীপুরে যে প্রোডাকশন হয় সেটা খুবই সামান্য এবং তাতে খুব বেশি কিছু করার সুযোগ নেই। প্রোডাকশন বেশি হলে এবং কোনও ব্যক্তির কাছ থেকে যদি এই ধরনের প্রকল্প আসত তাহলে আমরা নিশ্চয়ই চিন্তা-ভাবনা করতাম। কিন্তু যেহেতু আসেনি সেহেতু এই ব্যাপারে কোনও পরিকল্পনা নেই।

**শ্রী মৃণালকান্তি রায় :** আপনি যে কথা বললেন, আমি জানতে চাচ্ছি যে, আমাদের রাজ্যে অন্য ফলের থেকে অ্যালকোহল তৈরি করার কোনও ব্যবস্থা আছে কিনা জানাবেন কি?

**শ্রী প্রলয় তালুকদার :** যদি কোনও ব্যক্তি বা প্রতিষ্ঠানের কাছ থেকে এই ধরনের প্রস্তাব আসে তাহলে আমরা নিশ্চয়ই সেটা খতিয়ে দেখব যে কতটা কি করতে পারি।

**শ্রী মৃণালকান্তি রায় :** যেহেতু এই ধরনের প্রযুক্তি ইত্যাদি নেই এবং অল্প পরিমাণ কাজু ইত্যাদি হয় বললেন। কিন্তু কাজু বা সুগার ক্যান শিল্প বা অন্যান্য যেগুলি থেকে অ্যালকোহল তৈরি হতে পারে এবং সারা বছর ধরে একটা বিশাল অংশ জুড়ে কাজ করতে পারে, সেই ধরনের প্রযুক্তি আনার জন্য আপনি কোনও চিন্তা-ভাবনা করছেন কিনা জানাবেন কি?

**শ্রী প্রলয় তালুকদার :** পদ্ধতি আনার অসুবিধা নেই, অসুবিধা হচ্ছে প্রয়োগ করার। যেমন ধানের তুষ থেকে ভোজ্য তেল তৈরি করার পদ্ধতি আছে এবং সেটা কাজে লাগানো হচ্ছে, এই ব্যাপারে কিছু উদ্যোগী এগিয়ে এসেছেন। তারপরে সান ফ্লাওয়ার তেল তৈরি করা হচ্ছে। কিন্তু কাজু থেকে বাই প্রোডাক্ট করার জন্য এখনও পর্যন্ত কোনও প্রকল্প আসেনি। পদ্ধতি আমরা আনতে পারি, কিন্তু সেইরকম উৎসাহই নিয়ে কাউকে এগিয়ে আসতে দেখিনি। যদি কেউ আসে তাহলে আমরা সাহায্য করার ব্যাপারে চিন্তা করব।

**শ্রী শৈলজাকুমার দাস :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে, আমাদের এই রাজ্যে বিশেষ করে মেদিনীপুরের সমুদ্র উপকূলবর্তী যে এলাকা, সেই এলাকায় কাজু গাছ আছে এবং সেখানে কাজু উৎপাদিত হয়। আপনি প্রশ্নের উত্তরে বলেছেন যে অ্যালকোহল করবার মতো সেই রকম কারখানার ব্যবস্থা নেই। কারণ উৎপাদন কম। আমার প্রশ্ন হচ্ছে, তাহলে কি অতীতে এই রকম কোনও সার্ভে করেছেন বা এই রকম কোনও অভিজ্ঞতা সঞ্চয় করেছেন যে একটা অ্যালকোহল কারখানা চালাতে গেলে কত পরিমাণ কাজুর ফল দরকার হয় বা এই ধরনের একটা কারখানা ঐ এলাকায় করতে গেলে কত ফলের দরকার হবে?

[12·00 – 12-10 p.m.]

**শ্রী প্রলয় তালুকদার :** আমাদের প্রতিটি জেলায় ইন্ডাস্ট্রিয়াল সার্ভে হয়েছে এবং সেটা জেলা প্ল্যানিং বোর্ড করেছে। মেদিনীপুর জেলাতেও সেটা হয়েছে। কাজুবাদাম থেকে বাই প্রোডাক্ট করার ব্যাপারে মেদিনীপুর জেলা থেকে কোনও প্রস্তাব আসেনি। যদি কোনও ব্যক্তি বা প্রতিষ্ঠানকে আপনি নিয়ে আসতে পারেন যে, তারা কাজু থেকে অ্যালকোহল এবং অন্যান্য বাই-প্রোডাক্ট করতে চান এবং তারা যদি ব্যাঙ্ক স্যাংশন নিয়ে আসেন তাহলে আমার দপ্তর থেকে যা কিছু সাহায্য করা সম্ভব সেটা করব।

**বিদ্যুৎ কেন্দ্র স্থাপনে বেসরকারি সংস্থা**

*৩৩০। (অনুমোদিত প্রশ্ন নং *১৮৯।) **শ্রী আব্দুল মান্নান :** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত

মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক উত্তর দেবেন কি—

(ক) রাজ্যে বিদ্যুৎ উৎপাদন কেন্দ্র গড়ে তুলতে বেসরকারি সংস্থা থেকে কোনও প্রস্তাব রাজ্য সরকার পেয়েছে কি না;

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে সংস্থাগুলির নাম;

(গ) বিদ্যুৎ উৎপাদন কেন্দ্র গড়ে তোলার শর্তাবলী কি কি; এবং

(ঘ) মোট বিনিয়োগের পরিমাণ কত?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ**

(ক) রাজ্যে বিদ্যুৎ উৎপাদন কেন্দ্র গড়ে তুলতে বেসরকারি সংস্থা থেকে অনেক প্রস্তাব এসেছে। তার বেশিরভাগই মৌখিক।

(খ) সব সংস্থার নাম রেকর্ডে নেই নিম্নলিখিত প্রকল্পের প্রস্তাবগুলি গৃহীত হয়েছে—

(১) গৌরীপুর থার্মাল পাওয়ার স্টেশন (১৫০ মেঃ ওঃ)—যৌথ উদ্যোগে গঠিত এই সংস্থার নাম হয়েছে গৌরীপুর পাওয়ার কোম্পানি।

আমেরিকার প্রমোটার Thermo ECO Tek Corpn. WBSEB, BHEL ও BTS.

(২) বলাগড় (২×২৫০ মেঃওঃ)—বলাগড় পাওয়ার কোম্পানি লিঃ।

প্রমোটর—সি.ই.এস.সি. লিমিটেড।

(৩) বক্রেশ্বর থার্মাল পাওয়ার স্টেশন (৪ নং ও ৫ নং ইউনিট। (২×২১০ মেঃ ওঃ)—যৌথ উদ্যোগে গঠিত এই সংস্থার নাম হয়েছে বক্রেশ্বর পাওয়ার জেনারেশন কোম্পানি লিঃ। প্রমোটার Development Consultants Ltd. এর সঙ্গে আছে WBPDCL এবং অন্যান্য সংস্থা।

(৪) সাগরদীঘি থার্মাল পাওয়ার স্টেশন (২×৫০০ মেঃওঃ)—যৌথ উদ্যোগে গঠিত এই সংস্থার নাম হয়েছে সাগরদীঘি পাওয়ার জেনারেশন কোম্পানি লিমিটেড। Promoter Development Consultants Ltd.-এর সঙ্গে আছে WBPDCL এবং অন্যান্য সংস্থা।

(৫) রাম্মাম ১ (১২×৩ মেঃওঃ)—এই প্রকল্পটির প্রাথমিক তথ্যানুসন্ধানের কার্যভার মেসার্স ইন্দোকানাডিয়ান্ট পাওয়ার কনসোরটিয়াম নামক সংস্থার হাতে ন্যস্ত হয়েছে।

(৬) জঞ্জাল থেকে বিদ্যুৎ প্রকল্প (১৩৫ মেঃ ওঃ)—এই প্রকল্পটি রূপায়ণ করতে আমেরিকার বায়োসাস্ সিস্টেম ইন্টারন্যাশনাল নামক একটি সংস্থা প্রস্তাব দিয়েছে এবং প্রয়োজনীয় agreement হয়ে গেছে।

(৭) বায়ুচালিত বিদ্যুৎ প্রকল্প (৫ মেঃ ওঃ) এই প্রকল্পটির কার্যভার নিকো'র হাতে ন্যস্ত হয়েছে।

(গ) ভারত সরকার বিদ্যুৎ মন্ত্রকের কিছু নির্দেশিকা এবং রাজ্য সরকার-এর কিছু নির্দেশিকা অনুযায়ী বিদ্যুৎ উৎপাদন কেন্দ্রগুলি গড়ে উঠবে।

(ঘ) উপরিউক্ত 'ক' উত্তরে দেওয়া প্রকল্পগুলির প্রকল্প ব্যয় নিচে দেওয়া হল—

(১) গৌরীপুর—আনুমানিক ৬৮০ কোটি টাকা।

(২) বলাগড়—২০৬০ কোটি টাকা।

(৩) বক্রেশ্বর (৪ ও ৫ নং ইউনিট) ১৭০০ কোটি টাকা।

(৪) সাগরদীঘি—৩৬৭৭ কোটি টাকা।

(৫) রাম্মাম ১-৯০.৮৯ কোটি টাকা।

(৬) বায়ুচালিত বিদ্যুৎ প্রকল্প ১৭.৫০ কোটি টাকা।

**শ্রী আব্দুল মান্নান :** মাননীয় মন্ত্রী যে সাতটি বিদ্যুৎ প্রকল্পের কথা বললেন সেগুলো সম্পূর্ণ হবার সময়সীমা কত; কবে নাগাদ ওগুলো সম্পূর্ণ হবার কথা সেটা জানাবেন কি?

**ডঃ শঙ্করকুমার সেন :** গৌরীপুর থার্মাল পাওয়ার স্টেশনের ব্যাপারে সবক'টি ক্লিয়ারেন্স গভর্নমেন্ট অফ ইন্ডিয়ার কাছ থেকে পাওয়া যায়নি। বলাগড়—এটার ব্যাপারেও রাজ্য সরকারের সঙ্গে আলোচনা চলছে। আমাদের শর্ত অনুযায়ী ওদের কিছু কাগজপত্র দিতে বলা হয়েছে, কিন্তু সেসব এখনও পাওয়া যায়নি।

বক্রেশ্বর থার্মাল পাওয়ার স্টেশন, এটার পাওয়ার পারচেজ এগ্রিমেন্ট হয়ে গেছে। ভারত সরকার ফাইনাল যে প্রোপোজাল চেয়েছিল ৩১শে মার্চের মধ্যে অর্থাৎ আজকের মধ্যে সেই প্রোপোজাল লাস্ট দেওয়া হয়েছে। কোনও লিংকেজ এটা কিন্তু দেওয়া যায়নি। সাগরদীঘি থার্মাল পাওয়ার স্টেশন, এটারও ৩১শে মার্চের মধ্যে নির্দেশিকা ছিল, ৩১শে মার্চের মধ্যে আমাদের ডি.পি.আর. ডিটেল্ড প্রোজেক্ট রিপোর্ট, দিতে হবে। এটা আমরা সাবমিট করেছি। রাম্মাম (১), এই ব্যাপারে যেটা বলেছি যে এই ব্যাপারে আরও তথ্য জোগাড় করা দরকার। এটা একটা হাইড্রো প্রোজেক্ট, এই ব্যাপারে জিওলজিক্যাল অ্যানালিসিস করা দরকার। সেইজন্য একটা জিওলজিক্যাল কোম্পানিকে দায়িত্ব দেওয়া হয়েছে, তারা

কাজ করছি। জঞ্জাল থেকে বিদ্যুৎ প্রকল্প, এই ব্যাপারে এগ্রিমেন্ট হয়ে গেছে, এখনও কাজে লাগেনি বায়ু চালিত বিদ্যুৎ প্রকল্প, এটা এন.আই.সি.সি.ও.কে দেওয়া হয়েছে। ডিটেল প্রোজেক্ট রিপোর্ট মিনিস্ট্রি অফ নন-কনভেনশনাল এনার্জি কাছে পাঠানো হয়েছে, কারণ এই ডিপার্টমেন্ট একটা সাবসিডি দেয়। এখনও এর কোনও উত্তর পাওয়া যায়নি।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় যে উত্তর দিলেন তাতে আশার আলো কিছু পাওয়া গেল না, কবে শেষ হবে তার স্পেসিফিক কোনও উত্তর তিনি দিতে পারলেন না। রাম্মাম জল বিদ্যুৎ প্রকল্প-এর ফেজ ওয়ানটা ইন্ডো-কানাডিয়ান পাওয়ার কনজার্টিউম পাওয়ার লিমিটেড সংস্থাকে দিচ্ছেন। ফেজ টু চালু হয়েছে। এটা চালু করতে গিয়ে এর সমস্ত ইনফ্রাস্ট্রাকচার রাজ্য সরকারের বিদ্যুৎ দপ্তর করেছে। আপনি ইনফ্রাস্ট্রাকচার করেছেন, রাজ্য সরকারের বিদ্যুৎ দপ্তর ইনফ্রাস্ট্রাকচার করল সেখানে একটা বেসরকারি সংস্থাকে আপনার ইনফ্রাস্ট্রাকচার নিয়ে লাভবান হতে দিচ্ছেন কেন? ফেজ ওয়ান বেসরকারি সংস্থাকে দেওয়ার যৌক্তিকতা কি?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** আমার মনে হচ্ছে মাননীয় বিধায়কের একটু বুঝতে ভুল হয়েছে। রাম্মামের ফেজ ওয়ান এবং স্টেজ ওয়ানের মধ্যে তফাৎ আছে। রাম্মাম তিনটি স্টেজের প্রকল্প, স্টেজ ওয়ান, স্টেজ টু এবং স্টেজ থ্রি। নদী নেমে আসছে, স্টেজ ওয়ানের জায়গা এবং স্টেজ টুর জায়গার মধ্যে তফাৎ আছে এর মধ্যে অনেক দূরত্ব আছে। সেই কারণে স্টেজ টু'র ইনফ্রাস্ট্রাকচার নিয়ে স্টেজ ওয়ান ঠিক করা যায় না। তবে বর্তমানে যে প্রযুক্তি বার হয়েছে তাতে কিন্তু রিমোট কন্ট্রোলে করা যায়। অর্থাৎ শিলিগুড়িতে বসে আমরা বিভিন্ন প্রকল্প, যেমন মংপুতে রিমোট কন্ট্রোলে অপারেট করতে পারি। বিদেশে বহু জায়গায় এই জিনিস হয়েছে। এই ব্যাপারে আমরা চিন্তা করছি। রাম্মাম স্টেজ টু থেকে স্টেজ ওয়ানে রিমোট কন্ট্রোলে অপারেট করা যায়। কিন্তু আগে জিওলজিক্যাল সার্ভে না করে এই প্রকল্প করা যাবে না। কেননা পাহাড়ে ধ্বস নামে, রিগোরাস ধ্বস নামে। সেই কারণে জিওলজিক্যাল সার্ভে না করে এই প্রকল্প করা ঠিক হবে না। ওয়ান্স উই গেট পজিটিভ রিপোর্ট তখন রাম্মাম স্টেজ টু থেকে রাম্মাম স্টেজ ওয়ানে রিমোট কন্ট্রোলের মাধ্যমে যাতে অপারেট করা যায় সেই প্রযুক্তি আনা যেতে পারে। এই ব্যাপারে আমরা কথাবার্তাও বলেছি। এই সমস্ত দেখে আপনাদের আমি সঠিক কথা বলতে পারব।

**শ্রী আব্দুল মান্নান ঃ** বলাগড় সম্বন্ধে বলছেন যে ২ হাজার ৬০ কোটি টাকা প্রকল্প। এখানে যে জমিটা লাগবে তার মধ্যে কত জমি কেনা হবে এবং কতটা ভেস্টেড ল্যান্ড পাচ্ছেন এবং এতে রাজ্য সরকারের শেয়ার কত?

[12-10 – 12-20 p.m.]

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** এই প্রকল্পের জন্য যে জমি লাগছে, অর্থাৎ পাওয়ার স্টেশন যেখানে হবে সেটা সবটাই চড়া। এই চড়ার জন্য ক্লিয়ারেন্স ক্যালকাটা পোর্ট ট্রাস্ট আগেই

দিয়েছিল যখন ডব্লু. বি. পি. ডি. সি. এল. নিজে করবে বলে ঠিক করেছিল। এখন এটা ট্রান্সফার করা হয়নি। ট্রান্সফারের জন্য ক্যালকাটা পোর্টট্রাস্ট এবং মিনিস্ট্রি অফ সার্ফেস ডিপার্টমেন্টের সঙ্গে ওদের নেগোসিয়েশন চলছে। ল্যান্ড যেটা আছে সেটা টোটাল ডিমারকেশন করা হয়েছে, সামান্য ট্রান্সফার করা গেছ। ধাপে ধাপে এইগুলি করতে হয়, কারণ এই ক্ষেত্রে ক্যাবিনেট ডিসিসন লাগে। প্রতিটি ধাপে জমি ট্রান্সফার করবে, ভেস্টেড ল্যান্ড পার্চেজ যেহেতু প্রাইভেট কোম্পানি করবে সেই কারণে ক্যাবিনেটের থ্রু দিয়ে যেতে হবে। আমরা ক্যাবিনেট মেমো তৈরি করেছি, এখনও ডিসিসন হয়নি।

**শ্রী আব্দুল মান্নান :** এটা তো একটা যৌথ প্রকল্প, আমি জানতে চাইছি, এতে রাজ্য সরকারের শেয়ার কত আছে?

**ডঃ শঙ্করকুমার সেন :** শেয়ারের তথ্যটা আমার কাছে নেই। টোটাল প্রোজেক্টের পরিমাণটা কত সেটাও আমার কাছে নেই। এই প্রকল্পটি ক্যালকাটা ইলেকট্রিক সাপ্লাই কর্পোরেশন, আর.পি.জি. ইন্টারপ্রাইজে অ্যাশোসিয়েট এক সময়ে রোল্‌স রয়েসের সঙ্গে কন্ট্রাক্ট করেছিল। জানি না, কোনও্ কারণে তারা চলে যায়। এবারে সিমেন্স বলে একটি সংস্থা আসছে। সেখানে টোটাল ফিনান্সিয়াল প্যাকেজ এখনও ঠিক হয়নি। শুধু এটা জেনেছি যে, দু'হাজার ষাট কোটি টাকার যে শিলিং কস্ট আমরা দিয়েছিলাম, প্রোজেক্ট শিলিং কস্ট তার মধ্যেই থাকবে।

**শ্রী আব্দুল মান্নান :** আপনি এর আগে হাউসে জানিয়েছিলেন যে রোলস্ রয়েসের সঙ্গে একটা চুক্তি হয়েছে। এখন আপনি বলছেন যে সেই চুক্তি বাতিল হয়েছে। এর কারণটা কি?

**ডঃ শঙ্করকুমার সেন :** কারণ কি তা আমি জানি না। আমি যেটা জেনেছি, রোল্‌স রয়েস চলে গিয়েছে এবং তার জায়গায় সিমেন্স নামের একটি সংস্থা আসছে। কারণটা সরকারের জানা নেই।

**শ্রী অশোককুমার দেব :** মাননীয় মন্ত্রী মহাশয়, বক্রেশ্বর তাপ বিদ্যুৎ কেন্দ্র গড়ে তোলার জন্য কোন বিদেশি সংস্থাকে দেওয়া হয়েছে কিনা ; দেওয়া হয়ে থাকলে তার কারণ কি এবং তাতে রাজ্য-এর লাভ হতে পারে?

**ডঃ শঙ্করকুমার সেন :** বক্রেশ্বর তাপবিদ্যুৎ কেন্দ্রকে দুটি ভাগে ভাগ করা হয়েছে। একটি হচ্ছে, ১, ২, ৩ নম্বর ইউনিট, এর আগে কনস্ট্রাকশন করা হয়নি। এটিতে জাপানের ওইসিএফ'এর কাছ থেকে ঋণ নিয়ে রাজ্য সরকার ডব্লু. বি. পি. ডি. সি. এল.-এর মাধ্যমে করছে। ৪ এবং ৫ নং ইউনিটের কনস্ট্রাকশন আগে শুরু হয়েছিল। এটি হচ্ছে একটি জয়েন্ট ভেঞ্চার। এখানে আমাদের শেয়ার হল ২৬ শতাংশ এবং প্রাইভেট কোম্পানির শেয়ার হল ৭৪ শতাংশ। এর পাওয়ার পার্চেজ এগ্রিমেন্ট হয়ে গেছে এবং ফিনান্সিয়াল

ক্রোজার প্রায় শেষ হওয়ার মুখে রয়েছে। ভারতীয় যে ঋণদান সংস্থা ঋণ দিচ্ছে, তারা অ্যাপ্রুভ করলে ৪ এবং ৫ নং ইউনিটের কাজ শুরু হয়ে যাবে। ১, ২ এবং ৩ নম্বরের কাজ কিন্তু শুরু হয়ে গেছে।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় :** মাননীয় মন্ত্রী মহাশয়কে জানাই যে, জয়েন্ট সেক্টরে আপনি বিদ্যুৎ প্রোজেক্টগুলো করছেন, এগুলোর আল্টিমেট পারপাস হচ্ছে ট্রান্সমিশন এবং ডিস্ট্রিবিউশন যাতে প্রপারলি পৌঁছায়। এগুলো সময়ের ব্যাপার। আপনি কোনও টাইম লিমিট বলতে পারছেন না। আমার আপনার কাছে যেটি জানবার তা হচ্ছে, রাজ্য বিদ্যুৎ পর্ষদের টোটাল ট্রান্সমিশন এবং ডিস্ট্রিবিউশনের যে সিস্টেম, গোটা সিস্টেমকে পঞ্চায়েতের মাধ্যমে যৌথ উদ্যোগকে এই ব্যবস্থার অধীনে নিয়ে যাবার পরিকল্পনা সরকারের আছে কি? টোটাল ট্রান্সমিশন এবং ডিস্ট্রিবিউশন'এর ব্যাপারে রাজ্য বিদ্যুৎ পর্ষদের চেয়ারম্যানের সঙ্গে আপনার একটা সেমিনার হয়েছিল, তাতে পর্ষদের চেযারম্যান ভিন্ন মতামত দিয়েছিলেন। রাজ্য সরকার এই ব্যাপারে চিন্তাভাবনা করছেন কিনা বা মন্ত্রিসভার এই ব্যাপারে মতভেদ ঘটেছে কি না?

**ডঃ শঙ্করকুমার সেন :** ট্রান্সমিশনের ব্যাপারে আমাদের প্রতিটি প্রকল্পে সাধারণত কতকগুলো বিষয় ঠিক করা আছে। যেমন, বক্রেশ্বরের ১, ২ এবং ৩ নম্বর ইউনিটে লোন প্যাকেজ, পুরুলিয়া পাম্প স্টোরেজ, যেটি জাপানের সহযোগিতায় হচ্ছে, তার ট্রান্সমিশন প্যাকেজ ধরা আছে। এছাড়া সমস্ত পশ্চিমবঙ্গকে নিয়ে আমরা একটা মাস্টার প্ল্যান করেছিলাম, তাতে একটা অংশে ৮৬০ কোটি টাকার জাপানী ঋণ স্যাংশন হয়ে গেছে। তার এখন জমি অধিগ্রহণের কাজ হচ্ছে। এ সম্পর্কে আমার বাজেট প্রতিবেদনে আমি বলেছি। আর রাজ্য সরকার ট্রান্সমিশনের বিষয়টি প্রাইভেট হ্যান্ডকে দেবে, এই রকম জায়গায় আসেনি। আমাদের ট্রান্সমিশনের যে বিষয়গুলো, সেগুলো জাপানী যে লোন—৮৬০ কোটি টাকা লোন, এতে কভার্ড আছে। বাকিগুলো ১০, ১৫ বছর বাদে যখন প্রয়োজন হবে তখন সিদ্ধান্ত নেওয়া যেতে পারে।

এখনোই নেওয়ার কোনও প্রয়োজনীয়তা আছে বলে মনে হয় না। ডিস্ট্রিবিউশনের ক্ষেত্রে রাজ্যের সবথেকে ভাল জায়গাগুলো প্রাইভেটের হাতে রয়েছে। এস ই. বি.'র হাতে যতটুকু আছে, প্রাইভেটের হাতেও আছে, ডিভিসি'র হাতেও আছে. দিশেরগড় পাওয়ার সাপ্লাই কর্পোরেশনের হাতে আছে। এস. ই. বি. মানে স্টেট ইলেকট্রিসিটি ইড এ রুর্যাল ইলেকট্রিসিটি বোর্ড। এর দ্বারা কিছুটা শহরে হলেও ৯৪ শতাংশ গ্রামবাংলার মধ্যে বিদ্যুৎ ছড়িয়ে দেওয়া যাবে। তবে সাধারণভাবে আমার যা মনে হয় এটা প্রাইভেটের হাতে দিলে গ্রামীণ ইলেকট্রিফিকেশন এবং এগ্রিকালচারাল কানেকশন অ্যাট লো টেরিফে তারা দিতে রাজি হবে কিনা সন্দেহ আছে। এবং এইরকম করার কোনও পরিকল্পনাও নেই। আর পঞ্চায়েতের মাধ্যমে ডিস্ট্রিবিউশন করার ব্যাপারে আমরা একটা ডিসিশন নিয়েছি সেটা হচ্ছে

যে, ১৯ ১২-৯৩ সালের কনস্টিটিউশনাল অ্যামেন্ডমেন্ট পঞ্চায়েতকে ইলেকট্রিফিকেশনের সঙ্গে যুক্ত করেছি। ডিস্ট্রিক্ট প্ল্যানিং কমিটি তারা প্ল্যান তৈরি করে এবং ইলেকট্রিসিটি বোর্ড সেটা একজিকিউট করে। এই বিষয়টা পুরোপুরি পঞ্চায়েতের হাতে তুলে দিলে সেটা সঠিকভাবে চলবে কিনা তাতে যথেষ্ট ডাউট আছে।

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা :** আমার অতিরিক্ত প্রশ্ন হচ্ছে যে, পাওয়ার জেনারেশন কর্পোরশন যেটা সাগরদীঘিতে হওয়ার কথা এবং হাজার মেগাওয়াট তৈরি করার কথা, আপনি বলেছেন এটা ডেভেলপমেন্ট কনসালটেন্ট লিমিটেডের হাতে দেবেন। এই প্রসঙ্গে আমার জিজ্ঞাস্য যে, এটা কত টাকার প্ল্যান, কবে থেকে কাজ শুরু হবে এই ব্যাপারে যদি বিস্তারিতভাবে জানান ভাল হয়।

**ডঃ শঙ্করকুমার সেন :** সাগরদীঘি প্রকল্প এটি ২০০০ মেগাওয়াটের প্রকল্প, প্রথম স্টেজে হাজার মেগাওয়াট উৎপাদন করা হবে, তার আবার দুটি স্কীমে ৫০০, ৫০০ করে ইউনিট ধরে করা হবে। এই ডেভেলপমেন্ট কনসালটেন্টকে সহযোগিতা করবে একটি আমেরিকান সংস্থা এবং একটি জাপানী সংস্থা। এরা এর সঙ্গে যুক্ত হবে। এর মেমোরান্ডাম অফ আন্ডারস্ট্যান্ডিং হচ্ছে গভর্নমেন্ট অফ ইন্ডিয়ার নোটিফিকেশন অনুযায়ী ৩১শে মার্চের মধ্যে ডিটেলস রিপোর্ট সাবমিট করতে হবে। আমরা সেটা করেছি। ডব্লু. বি. পি. ডি. সি.র সঙ্গে জয়েন্ট ভেঞ্চারে করার কথা এবং ২৬ শতাংশ শেয়ার ডব্লু. বি. পি. ডি. সি.এল-এর আর ৭৪ শতাংশ শেয়ার প্রাইভেট কোম্পানির। এর বিষয়ে এখনই কোনও সিদ্ধান্ত নেওয়া হয়নি, তবে নাইন্‌থ প্ল্যানের শেষে বা টেন্‌থ প্ল্যানের গোড়ার দিকে এই বিষয়ে রাজ্য সরকার সিদ্ধান্ত গ্রহণ করবে। এই ব্যাপারে গ্রোথ অফ ডিমান্ড ম্যাচ করছে কিনা দেখতে হবে। বক্রেশ্বর তাপ বিদ্যুৎ কেন্দ্র, বজবজের দুটি ইউনিট, বলাগড়ের দুটি ইউনিট, পুরুলিয়া পাম্প স্টোরেজের পিক লোডটা ওয়াচ করতে হবে এবং টেন্‌থ প্ল্যানে কতটা পিক লোড নিতে পারবে সেটা ওয়াচ করতে হবে এবং ডিমান্ড কিভাবে ইনক্রিজ করে সেটা দেখতে হবে।

**শ্রী তপন হোড় :** আমার অতিরিক্ত প্রশ্ন হচ্ছে যে, ক্ষুদ্র সেচ দপ্তর থেকে বলা হয়েছে যে বিভিন্ন আর এল আই প্রোজেক্টে এগ্রিকালচারাল কানেকশন দেওয়ার ব্যাপারে টাকা অ্যাডভান্স করা সত্ত্বেও তারা কানেকশন পাচ্ছে না, এর ফলে জিনিসপত্র নষ্ট হচ্ছে, এগ্রিকালচারের কাজও ব্যহত হচ্ছে, এই বিষয়ে আপনি কি কোনও ব্যবস্থা নিয়েছেন?

[12-20 – 12-30 p.m.]

**ডঃ শঙ্করকুমার সেন :** বিষয়টি যদিও এই প্রশ্নের সঙ্গে সঙ্গতিপূর্ণ নয়, তবুও বিষয়টি অত্যন্ত গুরুত্বপূর্ণ বলেই মাননীয় অধ্যক্ষের অনুমতি নিয়ে বলছি। আমার এই ব্যাপারে কোনও ডাটা নেই। আমরা চাষীদের জল দিয়ে থাকি এবং এরজন্য বিভিন্ন প্রকল্প বাবদ রাজ্য বিদ্যুৎ পর্ষদ অ্যাডভান্স নিয়ে থাকে, এই অ্যাডভান্স নেওয়া এবং কাজের মধ্যে একটা গ্যাপ থেকে যাচ্ছে। এই গ্যাপ হয় এইজন্য যে, আইডেন্টিফাই অফ দি প্ল্যান অফ দি সাইট

ক করার পরে অনেক সময়ে পাম্প ড্রিল করার পরে দেখা গেল যে সাইট স্যুটেবল নয়। ইজন্য আমার বক্তব্য হচ্ছে, দু'পক্ষের ইঞ্জিনিয়ারদের কাছেই বলেছি আগে সাইট ঠিক রুন, তার পরে আইডেন্টিফাই করে লাইন টানবেন। আমি আশা করি ব্যাপারটা নিশ্চয় বাঝাতে পেরেছি। এক জায়গায় ড্রিলিং হল, তার পরে এস.ই.বি. লাইন টেনে দিল, পরে য়ত জল পাওয়া যাচ্ছে না। তখন সাইটটা সরাতে হবে। তার জন্য যে পলিসি আমরা লো করেছি তাতে আগে সাইট ঠিক করবে, তারপরে ড্রিলিং হবে, তারপরে মাইনর রিগেশন থেকে যেটা করা দরকার ঘর এবং পাম্প বসাবে। ইতিমধ্যে এস.ই.বি. লাইন টনে কানেকশন করে দেবে এবং পাম্প বসাবে। এই রকম কতকগুলি ফারাকের জন্য একটা গ্যাপ হয়ে যাচ্ছে। আমি বিভাগীয় মন্ত্রীর সঙ্গে এই মিটিং করেছি, গত সপ্তাহেই গ্যাপটা সব সময় আমরা কমাবার চেষ্টা করছি।

**শ্রী সৌগত রায় :** মিঃ স্পিকার স্যার, মাননীয় মন্ত্রী এখানে এই রাজ্যে বিদ্যুৎ-এর ক্ষত্রে প্রাইভেট ইনভেস্টমেন্টের যে প্রস্তাবগুলি তার একটা বিবরণ দিয়েছেন, সেই বিবরণ থেকে একটা জিনিস দেখা যাচ্ছে, রাজ্যের বিদ্যুৎ কেন্দ্র যে ২টি সংস্থার হাতে স্ট্রাঙ্গেল হোল রয়েছে, তার মধ্যে একটা হচ্ছে, আর.পি.জি.—সি.ই.এস.সি., আর একটা হচ্ছে ডেভেলপমেন্ট কনসালটেন্সি লিঃ, এটা কাদের আপনি জানেন। এই স্ট্রাঙ্গেল হোল থেকে আপনারা বেরুতে পারছেন না, যে কোনও ভাবেই হোক সরকার দায়বদ্ধ রয়ে গেছে। আমি মন্ত্রীর কাছ থেকে জানতে চাইছি, দেশে এতগুলি যে ফার্স্ট ট্রাক পাওয়ার প্রোজেক্ট হল, এনরন এল, মহারাষ্ট্রে, কোজেনটিক এল ব্যাঙ্গালোরে, ইনভ্যালিটো এল, অন্য কোম্পানি এল, পশ্চিমবঙ্গে কেন আপনারা ওপেন কম্পিটিশন থাকা সত্ত্বেও একটাও ফার্স্ট ট্রাক পাওয়ার প্রোজেক্ট প্রতিষ্ঠিত করতে পারলেন না? এটার কারণ কি, এই দুই কোম্পানির কাছে আপনাদের সরকারের দায়বদ্ধতা আছে বলে?

**ডঃ শঙ্করকুমার সেন :** এই দুটো কোম্পানির সঙ্গে '৯২-'৯৩ সালে একটা মৌ হয়েছিল। আমাদের সরকার এবং আমরা বিশ্বাস করি যে সমস্ত কিছু ওপেন টেন্ডার করা হবে এবং যার ফলে বক্রেশ্বরে যেটা হয়েছে এটা একটা উদাহরণ হিসাবে রয়ে গেছে সারা দেশের কাছে। ফার্স্ট ট্রাক পাওয়ার প্রোজেক্ট নিয়ে যেটা বলছেন প্রাইভেট কোম্পানিকে সব কিছু দেওয়ার পিছনে আমরা একটু ইতস্তত আছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার অনুমতি নিয়ে একটা রিপোর্ট পড়ে শোনাব। যেটা আমার বন্ধুবর, অত্যন্ত প্রিয় বন্ধু বলতে পারি ডঃ মনমোহন সিং প্রাক্তন কেন্দ্রীয় অর্থমন্ত্রী তিনি বলেছেন, টাটা এনার্জিতে, আমি সেটা কোট্ করছি। I call it a energy crisis. It has been a long standing problem. During the five years we were under a mistaken believe that the entry of private sector into the power generation will solve all our problems.

**মিঃ স্পিকার :** এখন প্রশ্নপর্ব শেষ। মিঃ প্রবোধচন্দ্র সিন্‌হা পার্লামেন্টারি অ্যাফেয়ার্স

মিনিস্টার, মন্ত্রীরা তো অনেক সময় হাউসে থাকেন না, তারা ব্যস্ত থাকেন, আমরা প্রশ্ন স্থগিতও করে দিই। যদি কোনও মিনিস্টার অফ স্টেটস হাউসে থাকেন, তিনি উত্তরটা দিয়ে দেন। ট্রান্সপোর্ট ডিপার্টমেন্টের ক্ষেত্রে এই জিনিস আগে হয়েছে। মন্ত্রী হাউসে উপস্থিত থাকতে পারেননি, মিনিস্টার অফ স্টেটস উত্তর দিয়ে দিয়েছেন। আমি জানি না কেন, আজকে হয়ত দুই মন্ত্রীর সঙ্গে যোগাযোগ হয়নি। তাই উত্তর দিতে পারেননি। ভবিষ্যতে যাতে মিনিস্টার অফ স্টেটস হাউসে থাকেন, তার মাধ্যমে উত্তর দেওয়া হয়, সেটা দেখবেন।

## Held Over Starred Questions
## (to which written Answers were laid on the Table)

### স্ব-নিযুক্তি প্রকল্পের মাধ্যমে ক্ষুদ্র শিল্প

*২৫। (অনুমোদিত প্রশ্ন নং *১২২।) **শ্রী ইউনুস সরকার ঃ** ক্ষুদ্র ও কুটির শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যে স্ব-নিযুক্তি প্রকল্পের মাধ্যমে ক্ষুদ্র শিল্প গড়ে তোলা হচ্ছে; এবং

(খ) সত্যি হলে, ৩১শে ডিসেম্বর, ১৯৯৬ পর্যন্ত মুর্শিদাবাদ জেলায় কতগুলি ক্ষুদ্র শিল্প গড়ে উঠেছে?

**ক্ষুদ্র ও কুটির শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) ২,৩৫১ (দুই হাজার তিনশত একান্ন)।

## Starred Questions
## (to which written Answers were laid on the Table)

### তাঁত শিল্পীদের ট্রেনিং

*৩৩৫। (অনুমোদিত প্রশ্ন নং *৩২০।) **শ্রী অজয় দে ঃ** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক উত্তর দেবেন কি—

(ক) শান্তিপুরের তাঁতশিল্পীদের জন্য হ্যান্ডলুম ডেভেলপমেন্ট সেন্টারের উদ্যোগে কোনও ট্রেনিংয়ের ব্যবস্থা আছে কি; এবং

(খ) থাকলে, তা কত দিনের জন্য এবং এর জন্য কোনও Stipend-এর ব্যবস্থা আছে কি?

**কুটির ও ক্ষুদ্রায়তন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যান্ডলুম ডেভেলপমেন্ট সেন্টার প্রকল্পে কোনও ট্রেনিং-এর ব্যবস্থা নেই, তবে হস্ত তাঁত সংক্রান্ত গবেষণা, উন্নয়ন ও প্রশিক্ষণের জন্য একটি কেন্দ্র শান্তিপুরে আছে এবং সেখানে উন্নত ধরনের বয়ন সংক্রান্ত বিষয়ে প্রশিক্ষণ দেওয়া হয়ে থাকে।

(খ) ৪ মাসের জন্য প্রশিক্ষণ এবং মাথা পিছু মাসিক ৩৫০ টাকা স্পেশ্যাল দেওয়া হয়।

**কৃষ্ণগঞ্জে সাব-স্টেশন স্থাপন**

***৩৩৬।** (অনুমোদিত প্রশ্ন নং *৯৪।) **শ্রী সুশীল বিশ্বাস ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) নদীয়া জেলার কৃষ্ণগঞ্জে ১১ কে.ভি. সাব-স্টেশন স্থাপনের কাজটি কোন পর্যায়ে আছে; এবং

(খ) কতদিনে উক্ত কাজটি সম্পন্ন হবে বলে আশা করা যায়?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) নদীয়া জেলার কৃষ্ণগঞ্জ থানার সোনেঘাট মৌজায় একটি ৩৩/১১ কে.ভি. সাব-স্টেশন স্থাপনের জন্য ৩.৭০ একর জমি অধিগ্রহণের জন্য একটি নির্দিষ্ট প্রস্তাব জেলার সংশ্লিষ্ট আধিকারিকের দপ্তরে পাঠানো হয়েছে এবং সেখানে আইন মোতাবেক অধিগ্রহণের আনুষঙ্গিক কাজকর্ম চলছে। বগুলা থেকে কৃষ্ণগঞ্জ পর্যন্ত ৩৩ কে.ভি. লাইনের প্রাথমিক সার্ভের কাজও ইতিমধ্যে শেষ হয়েছে। সাব-স্টেশনের জমি হস্তান্তর সম্পন্ন হলে সাব-স্টেশন তৈরির কাজ শুরু হবে।

(খ) প্রয়োজনীয় জমি অর্থ ও নির্মাণের সাজসরঞ্জাম পাওয়া গেলে আড়াই বছরের মধ্যে সাব-স্টেশনটি চালু করা যাবে বলে আশা করা যায়।

**বিদ্যালয়স্তরে বিজ্ঞান সমীক্ষা ও গবেষণা প্রকল্প**

***৩৩৭।** (অনুমোদিত প্রশ্ন নং *৭১৭।) **শ্রী কমল মুখার্জি ঃ** বিজ্ঞান ও প্রযুক্তি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক উত্তর দেবেন কি—

(ক) কোন ভিত্তিতে বিদ্যালয়স্তরে বিজ্ঞান 'সমীক্ষা ও গবেষণা' প্রকল্পে অর্থ মঞ্জুর করা হয়;

(খ) এর জন্য রাজ্য স্তরে কি কোনও কমিটি আছে; এবং

(গ) গত এক বছরে (১-১-৯৬—৩১-১২-৯৬) এই প্রকল্পে কোথায় এবং কত অর্থ মঞ্জুর করা হয়েছে (জেলাওয়ারী হিসাব)?

**বিজ্ঞান ও প্রযুক্তি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) রাজ্যের কোনও মাধ্যমিক অথবা উচ্চ মাধ্যমিক বিদ্যালয় বিজ্ঞান ও প্রযুক্তি বিভাগের নির্দিষ্ট আবেদনপত্র পূরণ করে একটি নির্দিষ্ট প্রকল্প রূপায়ণের জন্য সর্বোচ্চ ৫০০০্ টাকা অনুদানের আবেদন করতে পারেন। যখন একটি বিদ্যালয় এককভাবে একটি প্রকল্পের আবেদন করে তখন তাকে 'একক প্রকল্প' বলা হয়। অনেকগুলি বিদ্যালয় একটি সমন্বয়সাধনকারী সংগঠনের পরিচালনায় যৌথভাবে একটি বড় প্রকল্প রূপায়িত করলে তাকে 'যৌথ প্রকল্প' বলে। উভয় ক্ষেত্রেই এই বিভাগের বিভিন্ন বিষয়ের বিজ্ঞান আধিকারিকরা প্রকল্পটির প্রস্তাব পরীক্ষা করেন। সেই প্রাথমিক পরীক্ষার ভিত্তিতে এবং, অথবা এই প্রকল্পের দেখাশোনার জন্য তৈরি রাজ্যস্তরে ওয়ার্কিং কমিটির মতামতের ভিত্তিতে প্রকল্প অনুমোদিত হয়।

(খ) হ্যাঁ।

(গ) ১-১-৯৬ থেকে ৩১-১২-৯৬ পর্যন্ত মেদিনীপুর জেলার ১৪টি বিদ্যালয়ের একটি যৌথ প্রকল্পের জন্য ১৪×৫০০০=৭০,০০০ টাকা, মেদিনীপুর জেলার একটি একক প্রকল্পে ৫০০০্ টাকা এবং দক্ষিণ চব্বিশ পরগনার একটি বিদ্যালয়ের একক প্রকল্পে ৫০০০্ টাকা মঞ্জুর করা হয়েছে।

**পিংলা ব্লকে সাব-স্টেশন স্থাপন**

***৩৩৮।** (অনুমোদিত প্রশ্ন নং *২৭১।) **শ্রী রামপদ সামন্ত :** (পিংলা) বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, মেদিনীপুর জেলার পিংলা ব্লকে বিদ্যুতের সাব-স্টেশন স্থাপন করার পরিকল্পনা নেওয়া হয়েছে; এবং

(খ) সত্যি হলে, কত দিনে ঐ পরিকল্পনা বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) হ্যাঁ, পিংলা থানার অন্তর্গত জ্যারো মৌজায় একটি ৩৩/১১ কে.ভি. সাব-স্টেশন তৈরির পরিকল্পনা নেওয়া হয়েছে।

(খ) প্রয়োজনীয় অর্থ ও সাজসরঞ্জাম প্রাপ্তি সাপেক্ষে উক্ত সাব-স্টেশনটির আগামী বছরের শেষদিকে চালু করা যাবে বলে আশা করা যায়।

**মুর্শিদাবাদ এস্টেটের সম্পত্তির পরিমাণ**

*৩৩৯। (অনুমোদিত প্রশ্ন নং *৮৭৬।) **শ্রী মোজাম্মেল হক (মুর্শিদাবাদ) ঃ** বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মুর্শিদাবাদ এস্টেটের মোট স্থাবর ও অস্থাবর সম্পত্তির পরিমাণ কত;

(খ) রাজ্যের বাইরে উক্ত এস্টেটের কোনও সম্পত্তি আছে কি না; এবং

(গ) বে-আইনীভাবে মুর্শিদাবাদ এস্টেটের সম্পত্তি কেউ জবরদখল করে রাখার ব্যাপারে সরকারের নিকট কোনও তথ্য আছে কি না?

**বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) মোট সম্পত্তির পরিমাণ ৯২০ একর ২০১/২ শতক।

(খ) হ্যাঁ, বিহার রাজ্যের অন্তর্গত পাটনা শহরে।

(গ) হ্যাঁ।

**গোবরডাঙায় ৩৩ কে.ভি. সাব-স্টেশন**

*৩৪০। (অনুমোদিত প্রশ্ন নং *২৮২।) **শ্রী মন্মথ রায় ঃ** ১৩-৩-৯৫ তারিখের *৪১ (অনুমোদিত প্রশ্ন নং *৪৯৫)-এর পরিপ্রেক্ষিতে বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) গোবরডাঙা ৩৩ কে.ভি. বিদ্যুৎ সাব-স্টেশনের কাজ কতদূর অগ্রসর হয়েছে;

(খ) ১৯৯৬ সালের ডিসেম্বর পর্যন্ত কত অর্থ ব্যয় হয়েছে; এবং

(গ) উক্ত কাজ কতদিনে শেষ হবে বলে আশা করা যায়?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) গোবরডাঙ্গা ৩৩ কে.ভি. সাব-স্টেশন তৈরির জমি গোবরডাঙ্গা মিউনিসিপ্যালিটির কাছ থেকে অধিগ্রহণ করা হয়েছে এবং উক্ত জমি ভরাটের কাজ কিছুটা শেষ হয়েছে। একটি ৩ এম.ভি.এ. ৩৩/১১ কে.ভি. ট্রান্সফরমার ও আউট ডোর টাইপ ১১ কে.ভি. সুইচগিয়ারের ফাউন্ডেশনের কাজ চলছে, ১০ কে.এম. দীর্ঘ ৩৩ কে.ভি. লাইন টানার জন্য পিসিসি পোল পোঁতার কাজ শেষ হয়েছে।

(খ) ১৯৯৬ সালের ডিসেম্বর পর্যন্ত প্রায় ১৫ লক্ষ টাকা ব্যয় হয়েছে।

(গ) উক্ত সাব-স্টেশনটি একটি ৩ এম.ভি.এ. ৩৩/১১ কে.ভি. ট্রান্সফরমার এবং তার সাথে একটি ১১ কে.ভি. আউট ডোর সুইচগিয়ারসহ আংশিকভাবে ১৯৯৭-এর মাঝামাঝি চালু হবে বলে আশা করা যায়।

**Compulsory Registration of Marriages**

***341.** (Admitted Question No. *1401.) **Shri Sultan Ahmed :** Will the Minister-in-charge of the Law Department be please to state—

(a) whether it is a fact that the Government is contemplating for Compulsory Registration of Marriages; and

(b) if so, categories proposed to be brought under the purview of such Registration?

**Minister-in-charge of the Law Deptt. :**

(a) Yes. One such proposal in under examination. Final decision is yet to be taken.

(b) Proposal under examination is to bring all categories for the present.

**হরিহরপাড়া থানা এলাকায় ৩৩ কে.ভি. সাব-স্টেশন**

***৩৪২।** (অনুমোদিত প্রশ্ন নং *৩৪৩।) **শ্রী মোজাম্মেল হক (হরিহরপাড়া) :** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার অন্তর্গত হরিহরপাড়া থানার চোঁয়া মৌজাস্থিত ৩৩ কে.ভি. বৈদ্যুতিক সাব-স্টেশনটি স্থাপন করতে কত টাকা খরচ হবে; এবং

(খ) উক্ত কাজ কোন সময়ের মধ্যে সম্পন্ন হবে বলে আশা করা যায়?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) মুর্শিদাবাদ জেলার হরিহরপাড়ার সাব-স্টেশনটি তৈরির খরচ ধরা হয়েছে ৪৬.১৮৬ লক্ষ টাকা।

(খ) উক্ত সাব-স্টেশনটি ৪/৫ মাসের মধ্যে চালু করা যাবে বলে আশা করা হচ্ছে।

## গোপীবল্লভপুরে সাব-স্টেশন

***৩৪৪। (অনুমোদিত প্রশ্ন নং *৯৬৮।) শ্রী সুভাসচন্দ্র সরেন : বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক** উত্তর দেবেন কি—

(ক) মেদিনীপুর জেলার নয়াগ্রাম এলাকার গোপীবল্লভপুরের প্রস্তাবিত বিদ্যুৎ সাব-স্টেশনের কাজ কি অবস্থায় আছে; এবং

(খ) কতদিন নাগাদ উক্ত কাজ সম্পূর্ণ হবে বলে আশা করা যায়?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) প্রস্তাবিত গোপীবল্লভপুর ৩৩/১১ কে.ভি. সাব-স্টেশনটির জন্য জমি অধিগ্রহণ ও ভরাট করে প্রাচীর দিয়ে ঘিরে দেওয়া হয়ে গেছে। বন বিভাগের অনুমোদন না পাওয়ার জন্য ৩ কে.ভি. ইন-কামিং লাইনের কাজ শুরু করা যায়নি, এবং সেই কারণে সাব-স্টেশনটির অন্যান্য কাজে হাত দেওয়া যায়নি।

(খ) প্রয়োজনীয় অর্থের সংস্থান এবং বন বিভাগের অনুমোদন প্রাপ্তি সাপেক্ষে তিন বছরের মধ্যেই এই প্রকল্পের কাজ শেষ করা যাবে বলে আশা করা যায়।

## গ্রামীণ বিদ্যুতের জন্য বরাদ্দকৃত অর্থ

***৩৪৫।** (অনুমোদিত প্রশ্ন নং *৩৮৫।) **শ্রী আব্দুস সালাম মুন্সী :** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৫-৯৬ ও ১৯৯৬-৯৭ সালে নদীয়া জেলায় গ্রামীণ বিদ্যুতায়নের জন্য মোট কত টাকা বরাদ্দ করা হয়েছিল;

(খ) উক্ত বরাদ্দকৃত টাকায় কতগুলি মৌজায় বিদ্যুতের ব্যবস্থা করা হয়েছে; এবং

(গ) উক্ত বরাদ্দকৃত টাকার মধ্যে—১। রাজ্য সরকারের, ২। কেন্দ্রীয় সরকারের ও ৩। বিশ্বব্যাঙ্কের দেয় কত?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) ১৯৯৫-৯৬ সালে—১৫০ লক্ষা টাকা।
১৯৯৬-৯৭ সালে— ৫৫ লক্ষ টাকা।

(খ) যেহেতু জেলার সবকটি মৌজাই 'ভারজিন' হিসাবে ইতিপূর্বে বিদ্যুতায়িত হয়েছে, তাই উক্ত টাকায় নিম্নরূপ মৌজায় নিবিড়করণের ব্যবস্থা করা হয়েছে :

১৯৯৫-৯৬ সালে — ১৪টি।
১৯৯৬-৯৭ সালে — ১২টি।

(গ) ১) রাজ্য সরকার জেলা পরিষদের বিদ্যুৎ উন্নয়ন প্রকল্পের মাধ্যমে ১৯৯৫-৯৬ সালে ১৫০ লক্ষ টাকা এবং ১৯৯৬-৯৭ সালে ৫৫ লক্ষ টাকা দিয়েছেন।

২) কেন্দ্রীয় সরকারের আর. ই. সি. প্রকল্পের কোনও অর্থ পাওয়া যায়নি।

৩) বিশ্ব ব্যাঙ্কের কাছ থেকে কোনও অর্থ পাওয়া যায়নি।

**দক্ষিণ দিনাজপুরে বিদ্যুতায়নের জন্য অর্থ বরাদ্দ**

***৩৪৬।** (অনুমোদিত প্রশ্ন নং *১২২২।) **শ্রীখারা সোরেন ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) ১৯৯৪ সালের ১লা এপ্রিল থেকে ১৯৯৬ সালের ৩১শে মার্চ পর্যন্ত বিদ্যুতায়নের জন্য দক্ষিণ দিনাজপুর জেলায় মোট কত অর্থ বরাদ্দ করা হয়েছে; এবং

(খ) উক্ত সময়ের মধ্যে ঐ জেলায় বিদ্যুতায়িত মৌজার সংখ্যা কত?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) উক্ত সময়ের মধ্যে দক্ষিণ দিনাজপুর জেলার বিদ্যুতায়নের জন্য মোট ১,১২,৩৯,৬৩২ টাকা বরাদ্দ করা হয়েছে। (এক কোটি বারো লক্ষ উনচল্লিশ হাজার ছয় শত বত্রিশ টাকা)

(খ) উক্ত সময়ের মধ্যে ঐ জেলায় ভার্জিন হিসাবে বিদ্যুতায়িত মৌজার সংখ্যা ১টি নাম সবাদিপুর, জে.এল. নং ২৮১, খানা বালুরঘাট। এছাড়া ৯টি মৌজায় নিবিড়করণ হয়েছে। তবে ঐ সময় পর্যন্ত উক্ত জেলায় মোট বিদ্যুতায়িত মৌজার সংখ্যা ১১৪৫টি, জনবসতিপূর্ণ মৌজায় সংখ্যা ১৫৩৫টি।

**অতিরিক্ত সংযোজন**

বিভিন্ন খাত থেকে ১৯৯৪-৯৫ এবং ১৯৯৫-৯৬ আর্থিক খাত থেকে নিম্নরূপ অর্থ পাওয়া গেছে ঃ-

| খাতের নাম | প্রাপ্তির তারিখ | অর্থের পরিমাণ (টাকায়) |
|---|---|---|
| ১) জেলা পরিষদ পাওয়ার ডেভেলপমেন্ট প্রোগ্রাম | ৫-১-৯৬ | ৪৮,০৩,০০০ |

| খাতের নাম | প্রাপ্তির তারিখ | অর্থের পরিমাণ (টাকায়) |
|---|---|---|
| ২) জওহর রোজগার যোজনা | ক) ১৩-৪-৯৫ | ৬,৬৫,২২০ |
| | খ) ১৪-১১-৯৫ | ১৫-৫৭৬ |
| ৩) এম.পি.র লোকাল এরিয়া ডেভেলপমেন্ট ফান্ড | ক) ৫-৬-৯৫ | ৪০,০০,০০০ |
| | খ) ২২-৬-৯৫ | ৩,২০,০০০ |
| | গ) ২৭-৩-৯৬ | ৩,৫৮,০০০ |
| | ঘ) ২৭-৩-৯৬ | ১০,৮২,৮৩৬ |
| | | ১,১২,৩৯,৬৩২ |

## পুরুলিয়ায় বৈদ্যুতিকৃত মৌজার সংখ্যা

***৩৪৮।** (অনুমোদিত প্রশ্ন নং *১৫২৫।) **শ্রী নিশিকান্ত মেহেতা ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ৩১শে ডিসেম্বর, ১৯৯৬ পর্যন্ত পুরুলিয়া জেলায় কতগুলি মৌজায় বৈদ্যুতিকরণের কাজ শেষ হয়েছে (থানাওয়ারী); এবং

(খ) অবশিষ্ট মৌজাগুলিতে কতদিন নাগাদ বৈদ্যুতিকরণ করা যাবে বলে আশা করা যায়?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৩১শে ডিসেম্বর, ৯৬ পর্যন্ত পুরুলিয়া জেলায় মোট ২৪৫২টি গ্রামীণ মৌজার মধ্যে ১৫৩৯টি মৌজা 'ভারজিন হিসাবে' বৈদ্যুতিকরণের কাজ হয়েছে।

থানাওয়ারী তথ্য নিচে দেওয়া হ'ল ঃ —

| ক্রমিক নং | থানার নাম | মোট মৌজার সংখ্যা | বিদ্যুতায়িত মৌজার সংখ্যা |
|---|---|---|---|
| ১) | ঝালদা | ২৫০ | ১৭৪ |
| ২) | জয়পুর | ১০৬ | ৩১ |
| ৩) | আরসা | ৯৬ | ৬০ |
| ৪) | বাগমণ্ডি | ১৩৬ | ৬৮ |
| ৫) | বলরামপুর | ৯০ | ৫০ |
| ৬) | বড়বাজার | ১৯৮ | ৯৮ |
| ৭) | পুরুলিয়া মফস্বল | ২০৮ | ১৫৭ |
| ৮) | পারা | ১০৪ | ৭৮ |
| ৯) | সাঁওতালডিহি | ৩২ | ২৮ |

| ক্রমিক নং | থানার নাম | মোট মৌজার সংখ্যা | বিদ্যুতায়িত মৌজার সংখ্যা |
|---|---|---|---|
| ১০) | রঘুনাথপুর | ১৫৩ | ১২৫ |
| ১১) | নেতুরিয়া | ১১২ | ৯০ |
| ১২) | সানতুরি | ৯৪ | ৮০ |
| ১৩) | কাশীপুর | ১৯৮ | ১৯৪ |
| ১৪) | দড়া | ১১১ | ৯৩ |
| ১৫) | পুনচা | ১৫৫ | ৭৬ |
| ১৬) | মানবাজার | ২৭৮ | ১২৩ |
| ১৭) | বান্দোয়ান | ১৩১ | ১৪ |
| | মোট | ২৪৫২ | ১৫৩৯ |

(খ) প্রয়োজনীয় অর্থ প্রাপ্ত সাপেক্ষে জেলা পরিষদ বিদ্যুৎ উন্নয়ন প্রকল্প বা অন্য কোনও অনুমোদিত প্রকল্পের মাধ্যমে অবশিষ্ট ৯১৩টি মৌজায় বিদ্যুতায়নের কাজ এবং বিদ্যুতায়িত মৌজাগুলিতে নিবিড়করণের কাজ পর্যায়ক্রমে করা হবে।

**নন্দীগ্রাম থানা এলাকায় বৈদ্যুতিকরণ**

***৩৪৯।** (অনুমোদিত প্রশ্ন নং *৬৩৬।) **শ্রী দেবীশঙ্কর পাণ্ডা :** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) নন্দীগ্রাম থানা এলাকায় কতগুলি মৌজায় বৈদ্যুতিকরণ হয়েছে;

(খ) কতগুলি মৌজায় বৈদ্যুতিকরণ এখনও হয়নি; এবং

(গ) কবে নাগাদ উক্ত মৌজাগুলিতে বৈদ্যুতিকরণ সম্পূর্ণ হবে?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) নন্দীগ্রাম থানা এলাকায় এ পর্যন্ত ৭৯টি মৌজায় ভারজিন হিসাবে বৈদ্যুতিকরণ হয়েছে।

(খ) ১৭২টি গ্রামীণ মৌজায় বৈদ্যুতিকরণ এখনও হয়নি।

(গ) প্রয়োজনীয় অর্থ বরাদ্দ সাপেক্ষে জেলা পরিষদ বিদ্যুৎ উন্নয়ন প্রকল্প অথবা অন্য কোনও অনুমোদিত প্রকল্পের মাধ্যমে বিদ্যুৎবিহীন মৌজাগুলির বৈদ্যুতিকরণ পর্যায়ক্রমে করার কথা রয়েছে।

**বান্দোয়ানে সাব-স্টেশন**

***৩৫০।** (অনুমোদিত প্রশ্ন নং *১৫৮০।) **শ্রী লক্ষ্মীরাম কিস্কু ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পুরুলিয়ার বান্দোয়ানে বিদ্যুতের সাব-স্টেশন বসানোর কোনও পরিকল্পনা সরকারের আছে কি না;

(খ) থাকলে, কবে নাগাদ কাজ শুরু হবে; এবং

(গ) উক্ত কাজের জন্য বরাদ্দকৃত অর্থের পরিমাণ কত?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) পুরুলিয়ার বান্দ্রোয়ানে সাব-স্টেশন তৈরি করার এখনই কোনও পরিকল্পনা রাজ্য বিদ্যুৎ পর্ষদের নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) প্রশ্ন ওঠে না।

**মাশুল সমীকরণসূত্র নির্ধারণের পরিপ্রেক্ষিতে কয়লা ও বিদ্যুতের মূল্য হ্রাস**

***৩৫১।** (অনুমোদিত প্রশ্ন নং *৮৫৭।) **শ্রী তাপস ব্যানার্জি ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) মাশুল সমীকরণসূত্র নির্ধারিত হওয়ার পর বিদ্যুৎ কেন্দ্রগুলির কয়লা কেনার ক্ষেত্রে কোনও মূল্য হ্রাস হয়েছিল কি না; এবং

(খ) হয়ে থাকলে, বিদ্যুতের মূল্যও হ্রাস করা হয়েছিল কি না?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) যেহেতু কয়লার মূল্য হ্রাস হয়নি সেইহেতু বিদ্যুতের দাম কমানো সম্ভব হয়নি।

**গোসাবা ব্লকে বিদ্যুৎ প্রকল্প**

***৩৫২।** (অনুমোদিত প্রশ্ন নং *১৭৩৪।) **শ্রী সুভাষ নস্কর ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) গোসাবা ব্লকে বিদ্যুৎ প্রকল্পটি স্থাপিত হতে কতদিন লাগবে এবং কয়টি মৌজা উপকৃত হবে (নামসহ);

(খ) জ্বালানী হিসাবে সুন্দরবন জঙ্গলের কাঠ ব্যবহার করা হবে কিনা; এবং

(গ) হলে, দৈনিক গড়ে কত পরিমাণ কাঠ লাগবে?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) গোসাবা ব্লকে বারোমাস ভিত্তিক (৫০০ কিলো ওয়াট) বিদ্যুৎ প্রকল্পটি আগামী মার্চ, ১৯৯৭ ইংরাজিতে চালু করার পরিকল্পনা হাতে নেওয়া হয়েছে। প্রকল্পটি চালু হলে নিম্নলিখিত তিনটি মৌজা উপকৃত হবে ঃ-

প্রথম পর্যায়ে ঃ (১) আরামপুর ও (২) গোসাবা।
দ্বিতীয় পর্যায়ে ঃ (১) রাঙ্গাবেলিয়া।

(খ) প্রকল্পে জ্বালানী হিসেবে সামাজিক বনায়নের কাঠ ব্যবহার করা হবে। পাশাপাশি এ ব্যাপারে শক্তি রোপন বা জ্বালানী গাছ লাগানোর পরিকল্পনাও হাতে নেওয়া হয়েছে।

(গ) প্রথম পর্যায়ে দৈনিক ১ টন ও দ্বিতীয় পর্যায়ে দৈনিক ২.৫ টন জ্বালানী কাঠের প্রয়োজন হবে।

**বজবজ এলাকায় বিদ্যুৎ সংযোগ**

***৩৫৩।** (অনুমোদিত প্রশ্ন নং *৯০০।) **শ্রী অশোক দেব ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বজবজ এলাকায় বিদ্যুৎহীন মৌজায় দ্রুত সংযোগ দেবার ব্যাপারে সরকার কি পরিকল্পনা গ্রহণ করেছেন;

(খ) যাঁরা নতুন বিদ্যুৎ সংযোগ লাভের জন্য প্রয়োজনীয় অর্থ সংশ্লিষ্ট বিভাগে জমা দিয়েছেন তাঁরা, এখনও সংযোগ না-পাবার কারণ কি; এবং

(গ) কবে নাগাদ বজবজ এলাকার সমস্ত বিদ্যুৎহীন মৌজায় বিদ্যুৎ সংযোগ দেওয়া সম্ভবপর হবে বলে আশা করা যায়?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বজবজ এলাকায় ৮৩টি গ্রামীণ মৌজা আছে এবং সব কয়টি মৌজাই ভারজিন হিসাবে বিদ্যুতায়িত হয়েছে।

(খ) বজবজের সি.ই.এস.সি. এলাকায় সাধারণত সমস্ত ফর্মালিটি পূরণ করা থাকলে সংযোগ পেতে ২ মাসের বেশি লাগে না যেহেতু লাইন টানা আছে।

রাজ্য বিদ্যুৎ পর্ষদ এলাকায় বিদ্যুৎ সংযোগ দিতে দেরি হবার কারণ লাইনের সম্প্রসারণ বা সাব-স্টেশনের ক্ষমতা বাড়ানোর প্রয়োজন হয়। যেসব ক্ষেত্রে ভবিষ্যৎ গ্রাহক নিবিড়ীকরণ হবার আগেই টাকা জমা দিয়েছেন যেসব ক্ষেত্রে বিদ্যুৎ সংযোগ দিতে দেরি হচ্ছে কারণ আর.ই.সি. অর্থ সরবরাহ বন্ধ করে দিয়েছেন।

জেলা পরিষদগুলির কাছে এই ব্যাপারে সুপারিশ করা হচ্ছে যাতে জেলা পরিষদ বিদ্যুৎ উন্নয়ন পরিকল্পনায় এই সমস্ত নিবিড়ীকরণ স্কীমগুলি স্থান পায়। যার ফলে দ্রুত বিদ্যুৎ সংযোগ দেওয়া সম্ভব হয়।

(গ) বজবজ এলাকার সি.ই.এস.সি. বর্তমানে ২৫০টির মতো আবেদনপত্র জমা আছে, যেগুলি সর্বপ্রকার ফর্মালিটি পূর্ণ করেছে। এইগুলিতে সংযোগ দিতে আনুমানিক দেড় মাস সময় লাগবে। পর্ষদ এলাকার আবেদনকারীদের ক্ষেত্রে অসুবিধার কারণ আগেই বলা হয়েছে।

**বক্রেশ্বরের প্রথম ও দ্বিতীয় ইউনিট চালু**

*৩৫৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৬৩৮।) **ডাঃ মোতাহার হোসেন :** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বীরভূম জেলার বক্রেশ্বর তাপবিদ্যুৎ কেন্দ্রের প্রথম ও দ্বিতীয় ইউনিটটি কোন সাল থেকে চালু করার কথা ঘোষণা করা হয়েছিল; এবং

(খ) পরবর্তীকালে কোন তারিখে তা চালু করার বিষয়ে নির্দিষ্ট করা হয়েছে?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) বীরভূম জেলার বক্রেশ্বর তাপ বিদ্যুৎ কেন্দ্রের পরিকল্পিত প্রথম ও দ্বিতীয় ইউনিট পরবর্তীকালে ৪ ও ৫ নং ইউনিটে রূপান্তরিত হয়ে যায়। পূর্ব পরিকল্পিত ৪র্থ ও ৫ম ইউনিট বর্তমানে প্রথম ও দ্বিতীয় ইউনিট হিসাবে ধরা হয় এবং এই ইউনিটদ্বয় জাপানের ও.ই.সি.এফ সংস্থার আর্থিক সহযোগিতায় স্থাপন করার কাজ চলছে। ও.ই.সি.এফ.-এর সঙ্গে প্রাথমিক চুক্তি অনুসারে উক্ত প্রথম ও দ্বিতীয় ইউনিটগুলি যথাক্রমে ১৯৯৯ সালের এপ্রিল ও অক্টোবর মাসে চালু করার কথা ছিল।

(খ) পরবর্তীকালে ১ম ইউনিটটি ৩০শে নভেম্বর, ১৯৯৯ এবং ২য় ইউনিটটি ৩১শে মে, ২০০০ সাল থেকে চালু করার দিন স্থির করা হয়েছে।

## Unstarred Questions
## (to which written Answers were laid on the Table)

### উত্তরবঙ্গ পরিবহন সংস্থায় ভর্তুকি

**১৮৬।** (অনুমোদিত প্রশ্ন নং ১৩৪।) **শ্রী তারক বন্দ্যোপাধ্যায় ঃ** পরিবহণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) উত্তরবঙ্গ পরিবহণ সংস্থা (এন.বি.এস.টি.সি.) কেন্দ্রীয় ও রাজ্য সরকারের দেওয়া ভর্তুকির টাকা নিয়মিত পায় কি;

(খ) না পেলে তার কারণ কি; এবং

(গ) সরকার এই বিষয়ে কোনও ব্যবস্থা গ্রহণ করেছেন কি না?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) রাজ্য সরকার থেকে নিয়মিত পায়। কিন্তু কেন্দ্রীয় সরকার কোনও ভর্তুকি দেন না।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) প্রশ্ন ওঠে না।

### বাগনানে পান-বাজার চালু করার পরিকল্পনা

**১৮৭।** (অনুমোদিত প্রশ্ন নং ২৬৭।) **শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হাওড়া জেলার বাগনানে পান চাষীর স্বার্থে পান-বাজারটি চালু করার কোনও পরিকল্পনা আছে কি না; এবং

(খ) উক্ত পান-বাজারটিতে কত টাকা মঞ্জুর করা হয়েছিল এবং কত টাকা খরচ হয়েছে?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, আছে। এ ব্যাপারে বিশেষ অগ্রগতি করা যায়নি, তার প্রধান কারণ হল ঃ

(১) নিচু জমি।

(২) জমি ভরাটের জন্য মেচেদা থার্মাল প্ল্যান্ট থেকে "ছাই" আনার জন্য

মেদিনীপুর জেলা পরিষদকে লেখা হয়েছে। কিন্তু এখনও ইতিবাচক সাড়া পাওয়া যায়নি।

(খ) বাগনানে পান-বাজারের জন্য অধিকৃত জমির দেওয়াল দেওয়ার জন্য ২-৯-১৯৮৫ তারিখে সরকার ২ লক্ষ টাকা মঞ্জুর করেন। এছাড়াও, হাওড়া জেলা পরিষদ থেকে এ বাবদ ২,৩০,৬৫০ টাকা মঞ্জুর করা হয়। মোট খরচ ৪,৩০,৬৫০ টাকা।

### মাহিষ্য শ্রেণীকে অনগ্রসর শ্রেণী হিসাবে চিহ্নিতকরণ

**১৮৮।** (অনুমোদিত প্রশ্ন নং ৩৬২।) **শ্রী সঞ্জীবকুমার দাস :** তফসিলি জাতি ও আদিবাসী কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

মণ্ডল কমিশনের রিপোর্ট অনুযায়ী 'মাহিষ্য' শ্রেণীকে অনগ্রসর শ্রেণী হিসাবে চিহ্নিত করার কোনও পরিকল্পনা রাজ্য সরকারের আছে কি না?

**তফসিলি জাতি ও আদিবাসী কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** অনগ্রসর শ্রেণী আয়োগ কোনও শ্রেণীকে অনগ্রসর শ্রেণী হিসাবে চিহ্নিত করার সুপারিশ করে থাকে। উক্ত কমিশন 'মাহিষ্য' শ্রেণীকে অনগ্রসর শ্রেণী হিসাবে চিহ্নিত করণের জন্য কোনও সুপারিশ করে নাই।

### Film Studios taken over by the State Government

**189.** (Admitted Question No. 520.) **Shri Pankaj Banerjee :** Will the Minister-in-charge of the Information and Cultural Affairs Department be pleased to state—

The number of Film Studios which have been taken over by the State Government?

**Minister-in-charge of the Information and Cultural Affairs Department :** Radha Film Studio, New Theatres II and Technicians Studio have been taken over by the State Government.

### নদীয়ার মাটিয়ারী থেকে বল্লভপাড়া-ঘাট পর্যন্ত সরকারি বাস চালুকরণ

**১৯০।** (অনুমোদিত প্রশ্ন নং ৫৩৮।) **শ্রী আব্দুস সালাম মুন্সী :** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) নদীয়া জেলার মাটিয়ারী, কালীগঞ্জ, পলাশী, মনুমেন্ট এবং বল্লভপাড়া-ঘাট পর্যন্ত রুটে সরকারি বাস চালাবার পরিকল্পনা আছে কিনা; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর হ্যাঁ হলে, কবে নাগাদ উক্ত স্থানগুলির জন্য বাস (সি.এস.টি.সি.) চালু হবে বলে আশা করা যায়।

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

### শান্তিনিকেতনে দ্বিতীয় ট্যুরিস্ট লজ

**১৯১।** (অনুমোদিত প্রশ্ন নং ৬০৬।) **শ্রী তপন হোড় :** পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বোলপুর শান্তিনিকেতনে দ্বিতীয় ট্যুরিস্ট লজ-এর নির্মাণকার্য কবে নাগাদ শেষ হতে পারে; এবং

(খ) উক্ত লজটি নির্মাণে আর্থিক ব্যয়ের পরিমাণ কত?

**পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) শান্তিনিকেতনের দ্বিতীয় ট্যুরিস্ট লজটি নির্মাণকার্য প্রায় শেষ হয়ে গেছে। শীঘ্রই নতুন লজটি চালু হয়ে যাবে।

(খ) উক্ত লজটি নির্মাণে সরকারি খাতে ৭০.৩০ লক্ষ টাকা ব্যয় করা হয়েছে। এর মধ্যে, কেন্দ্রীয় পর্যটন দপ্তরের আর্থিক সহায়তার পরিমাণ ৩৭.২৫ লক্ষ টাকা এবং পশ্চিমবঙ্গ সরকারের পর্যটন দপ্তরের ব্যয়ের পরিমাণ ৩৩.০৫ লক্ষ টাকা। এছাড়া, এই লজটির অবশিষ্ট নির্মাণকার্য শেষ করার জন্য এবং তা সাজানো এবং চালানোর জন্য নিযুক্ত ম্যানেজমেন্ট কন্ট্রাক্টরকেও বেশ কয়েক লক্ষ টাকা ব্যয় করতে হচ্ছে। মোট ব্যয়ের পরিমাণ এক কোটি টাকারও বেশি হবে।

### কলকাতায় পানীয় জলের সঙ্কট

**১৯২।** (অনুমোদিত প্রশ্ন নং ৬৪৬।) **শ্রী পঙ্কজ ব্যানার্জি :** পৌর-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

কলকাতা শহরে পানীয় জলের সঙ্কট মোচনে কি কি পদক্ষেপ গ্রহণ করা হয়েছে?

**পৌর-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** কলকাতা শহরে কলকাতা পুরসভা কর্তৃক বর্তমানে মাথাপিছু দৈনিক ৪২ গ্যালন হিসেবে দৈনিক মোট ২৩৬ মিলিয়ন গ্যালন জল সরবরাহ করা হয়। এই সরবরাহ আরও বাড়াবার জন্য কলকাতা পুরসভা ও পশ্চিমবঙ্গ

সরকার বেশ কয়েকটি ব্যবস্থা গ্রহণ করেছে। শহরে বিভিন্ন জায়গায় বৃহৎ জলাধার, বুস্টিং স্টেশন নির্মাণ ও পানীয় জলের নতুন নতুন প্ল্যান্ট সংযোজন করা হবে।

(১) নিম্নচাপজনিত জলের সমস্যার জন্য পুরসভা কর্তৃক গৃহীত প্রকল্পগুলি হল ঃ

(ক) মহঃ আলি পার্কে নির্মীয়মান ৪.৫ মিলিয়ন গ্যালন ক্ষমতা সম্পন্ন জলাধার ও বুস্টিং স্টেশন যা আগামী জুলাই মাসে চালু করা যাবে বলে আশা করা যায়।

(খ) বেহালা চৌরাস্তায় সি.এম.ডি.এ. কর্তৃক নির্মীয়মান অনুরূপ প্রকল্প যা এই বছরের শেষের দিকে চালু করার চেষ্টা হচ্ছে।

(১) পার্কসার্কাস ময়দানে অনুরূপ প্রকল্প;

(২) রাণীকুঠিতে অনুরূপ প্রকল্প;

(৩) বাগমারী পার্কে অনুরূপ প্রকল্প; ও

(৪) পানীয় জলের যোগান বৃদ্ধির জন্য আরও যেসব প্রকল্প গ্রহণ করা হচ্ছে তা হল ঃ

(ক) পলতায় ৪০ মিলিয়ন গ্যালন দৈনিক ক্ষমতাসম্পন্ন জল পরিশোধন প্রকল্প;

(খ) সি.এম.ডি.এ.—গার্ডেনরীচ ওয়াটার ওয়ার্কস-এর সঙ্গে যুক্ত হবার জন্য দৈনিক ৬০ মিলিয়ন গ্যালন ক্ষমতাসম্পন্ন জল পরিশোধন প্রকল্প।

এই প্রকল্পগুলি আগামী কয়েক বছরের মধ্যে সমাপ্ত হলে মাথাপিছু পানীয় জল সরবরাহের হার ৫০ গ্যালন হবে।

**কলকাতায় নতুন অগ্নি-নির্বাপক কেন্দ্রের চালুকরণ**

**১৯৩।** (অনুমোদিত প্রশ্ন নং ৬৫১।) **শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** পৌর-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

কলকাতায় নতুন কোনও অগ্নি-নির্বাপক কেন্দ্র চালু করার পরিকল্পনা সরকারের আছে কি না?

**পৌর-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** কলকাতার—ট্যাংরা, যাদবপুর, বৈষ্ণবঘাটা, পাটুলি, বাগবাজার, বেলগাছিয়া ও সল্টলেক—এই ছয়টি জায়গায় নতুন অগ্নি-নির্বাপককেন্দ্র চালু করার পরিকল্পনা সরকারের আছে। বৈষ্ণবঘাটা ও পাটুলিতে নতুন ভবন তৈরির কাজ

সমাপ্তির পথে। এখানে খুব শীঘ্রই অগ্নি-নির্বাপক কেন্দ্র চালু হবে। সল্টলেকে নতুন ভবন তৈরির কাজ এগিয়ে চলেছে। ভবন নির্মাণ সম্পূর্ণ হলে অগ্নি-নির্বাপক কেন্দ্রটি চালু হবে। প্রয়োজনীয় উপযুক্ত জায়গার অভাবে অবশিষ্ট চারটি জায়গায় নতুন ভবন তৈরির কাজ শুরু করা যাচ্ছে না।

### হুগলি জেলায় নতুন আই.সি.ডি.এস. প্রকল্প

১৯৪। (অনুমোদিত প্রশ্ন নং ৭২১।) **শ্রী কমল মুখার্জি ঃ** সমাজকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হুগলি জেলায় গত আর্থিক বছরে কতগুলি নতুন আই.সি.ডি.এস. প্রকল্প চালু করা হয়েছে; এবং

(খ) রাজ্য সরকার উক্ত প্রকল্পগুলির রূপরেখা কিভাবে বাস্তবায়িত করেছেন?

**সমাজ-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হুগলি জেলায় গত আর্থিক বছরে জাঙ্গীপাড়া ব্লকে একটি নতুন আই.সি.ডি.এস. প্রকল্প চালু করা হয়েছে।

(খ) রাজ্য সরকারের তরফ থেকে কেন্দ্রীয় সরকারের কাছে পশ্চিমবঙ্গের সমস্ত ব্লকের পশ্চাদপট তথ্যাদি পাঠানো হয়েছে। কেন্দ্রীয় সরকার তার ভিত্তিতে কোন কোন ব্লকে নতুন সু-সংহত শিশু-বিকাশ প্রকল্প চালু করা হবে তার অনুমোদন দেন।

### চন্দননগরে সূচীশিল্প শিক্ষণকেন্দ্র

১৯৫। (অনুমোদিত প্রশ্ন নং ৭২২।) **শ্রী কমল মুখার্জি ঃ** সমাজ-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, হুগলি জেলার চন্দননগর শহরের ধারাপাড়ায়, সমাজ-কল্যাণ দপ্তরের অধীনে সূচীশিল্প শিক্ষণকেন্দ্র আছে;

(খ) উক্ত কেন্দ্রের দুঃস্থ মেয়েরা গত ৩ বছর যাবৎ মাসিক স্টাইপেন্ড (৫০ টাকা) পাচ্ছে না; এবং

(গ) সত্যি হলে, বকেয়াসহ উক্ত টাকা কবে নাগাদ পাওয়া যাবে বলে আশা করা যায়?

**সমাজ-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) ১৯৯৫-৯৬ আর্থিক বছরে ১ মাস এবং ১৯৯৬-৯৭ আর্থিক বছরে ৪ মাসের (জুলাই ১৯৯৬ থেকে) স্টাইপেন্ড দেওয়া হয়নি।

(গ) বর্তমান আর্থিক বছরেই বকেয়া ৫ মাসের স্টাইপেন্ড দেওয়া হচ্ছে।

**চন্দননগরে কাফেটারিয়া নির্মাণ**

**১৯৬।** (অনুমোদিত প্রশ্ন নং ৭২৭।) **শ্রী কমল মুখার্জি :** গত ১৭ই জুলাই, ১৯৯৬ লিখিত উত্তরের জন্য প্রশ্নাবলী, ৬ষ্ঠ তালিকায় প্রকাশিত প্রশ্ন ১২৯ (অনুমোদিত প্রশ্ন নং ৬১০) উত্তরের পরিপ্রেক্ষিতে পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) চন্দননগরের 'কাফেটারিয়া' নির্মাণের কাজ শুরু না হওয়ার কারণ কি;

(খ) ঐ প্রকল্পে কেন্দ্রীয় সরকারের কোনও আর্থিক সহযোগিতা পাওয়া গেছে কিনা; এবং

(১) পাওয়া গেলে, তার পরিমাণ কত;

(২) প্রকল্পটি রূপ দিতে মোট খরচের পরিমাণ কত;

(৩) এই প্রকল্পের সঙ্গে ২.৩টি ছোট আকারের অতিথিশালা নির্মাণ করার পরিকল্পনা আছে কি না?

**পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) চন্দননগরের রবীন্দ্রভবনের কাছে কাফেটারিয়া নির্মাণের জন্য যে জমি পাওয়া গিয়েছিল বর্তমানে চন্দননগরের কলেজ-কর্তৃপক্ষ এবং কলেজের ছাত্র ইউনিয়নের আপত্তির জন্য সেখানে কাজ আরম্ভ করেও বন্ধ করে দিতে হয়েছে। এই জমিটি ভবিষ্যতে কলেজ সম্প্রসারণের জন্য লাগতে পারে। তাই অন্য সরকারি জমি দেখা হচ্ছে। পর্যটকদের সুবিধা বিবেচনা করে পছন্দমতো জমি পেলেই কাজ আরম্ভ করা হবে।

(খ) হ্যাঁ! পাওয়া গেছে।

(১) কেন্দ্রীয় সরকার কাফেটারিয়া নির্মাণের জন্য ১০ লক্ষ টাকা মঞ্জুর করেছেন।

(২) মোট খরচের পরিমাণ ২৫ লক্ষ টাকা। বাকি ১৫ লক্ষ টাকা পশ্চিমবঙ্গ পর্যটন দপ্তর বহন করবে।

(৩) প্রকল্পটিতে পর্যটকদের জন্য ২টি ঘরের ব্যবস্থা থাকবে। ভবিষ্যতে প্রয়োজনমতো

ঘরের সংখ্যা বাড়িয়ে এটিকে পর্যটক আবাসে উন্নীত করা হবে।

**চন্দননগর শহরকে পর্যটনকেন্দ্র করার পরিকল্পনা**

**১৯৭।** (অনুমোদিত প্রশ্ন নং ৭২৮।) **শ্রী কমল মুখার্জি ঃ** পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) চন্দননগর শহরকে পর্যটন কেন্দ্র করবার কোনও পরিকল্পনা সরকারের আছ কি না;

(খ) থাকলে, কবে নাগাদ কাজ শুরু হবে; এবং

(গ) এর জন্য বরাদ্দকৃত টাকার পরিমাণ কত?

**পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, আছে। এজন্য, চন্দননগরে একটি কাফেটারিয়া নির্মাণ প্রকল্প মঞ্জুর করা হয়েছে।

(খ) পূর্বনির্বাচিত জায়গাটিতে নির্মাণকাজ আরম্ভের সময় চন্দননগর কলেজ-কর্তৃপক্ষ এবং কলেজের ছাত্র ইউনিয়ন আপত্তি করায় নির্মাণের কাজ আরম্ভ করেও বন্ধ করে দিতে হয়েছে। নতুন জায়গার নির্বাচন এবং দখলের পরই প্রকল্পের কাজ শুরু হবে।

(গ) প্রকল্পে মোট ব্যয় হবে প্রায় ২৫ লক্ষ টাকা। এর মধ্যে, কেন্দ্রীয় পর্যটন দপ্তর মঞ্জুর করেছেন ১০ লক্ষ টাকা। বাকি ক১৫ লক্ষ টাকা ব্যয় করবে পশ্চিমবঙ্গ পর্যটন দপ্তর। এছাড়া, পশ্চিমবঙ্গ সরকারকে প্রকল্পের জন্য প্রয়োজনীয় জমি দিতে হবে।

**হুগলি জেলায় সরকারি পর্যটন কেন্দ্র**

**১৯৮।** (অনুমোদিত প্রশ্ন নং ৭২৯।) **শ্রী কমল মুখার্জি ঃ** পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হুগলি জেলায় সরকারি পর্যটন কেন্দ্রের সংখ্যা কত এবং সেগুলি কোথায় কোথায়; এবং

(খ) উক্ত জেলায় নতুন পর্যটন কেন্দ্র স্থাপনের কোনও পরিকল্পনা আছে কি না?

**পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হুগলি জেলায় মোট ৮টি পর্যটন কেন্দ্র আছে যেমন শ্রীরামপুর, তারকেশ্বর,

চন্দননগর, হুগলির ইমামবারা, ব্যান্ডেল চার্চ, হংসেশ্বরী মন্দির, সবুজদ্বীপ, কামারপুকুর, দেবানন্দপুর।

(খ) নতুন পর্যটন কেন্দ্রের মধ্যে তারকেশ্বরে একটি ট্যুরিস্ট লজ নির্মাণ ও চন্দননগরে একটি ট্যুরিস্ট ক্যাফেটেরিয়া নির্মাণ এবং আরামবাগে একটি হোটেল নির্মাণের পরিকল্পনা সরকার নিয়েছে। এজন্য কেন্দ্রীয় সরকারের অনুমোদনও পাওয়া গেছে।

### কারাগারে বৃত্তিমূলক প্রশিক্ষণ কর্মসূচি

**১৯৯।** (অনুমোদিত প্রশ্ন নং ৮২০।) **শ্রী কমল মুখার্জি ঃ** স্বরাষ্ট্র (কারা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যের মহকুমা কারগারগুলিতে বৃত্তিমূলক প্রশিক্ষণ কর্মসূচি চালু আছে কিনা;

(খ) থাকলে, উক্ত কারাগারগুলিতে প্রশিক্ষণ দেবার জন্য কারা নিযুক্ত হন; এবং

(গ) নিয়োগের মাপকাঠি কি?

**স্বরাষ্ট্র (কারা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) রাজ্যের মহকুমা কারাগারগুলিতে কোনওরকম বৃত্তিমূলক প্রশিক্ষণ কর্মসূচি চালু নেই। মহকুমা কারগারে কেবলমাত্র বিচারাধীন আসামীদের রাখা হয়। জেল কোড অনুযায়ী কোনরকম সাজাপ্রাপ্ত আসামীদের মহকুমা কারাগারে রাখা হয় না।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) প্রশ্ন ওঠে না।

### আবাসিক বন্দির সংখ্যা

**২০০।** (অনুমোদিত প্রশ্ন নং ৮২১।) **শ্রী কমল মুখার্জি ঃ** স্বরাষ্ট্র (কারা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) বর্তমানে রাজ্যে কতজন বন্দি আবাসিক আছেন; এবং

(খ) তার মধ্যে মানসিক রোগগ্রস্ত বন্দির সংখ্যা কত?

**স্বরাষ্ট্র (কারা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) রাজ্যে বর্তমানে—

| | |
|---|---|
| আবাসিক বন্দির সংখ্যা ঃ | ৯৭৭৩ জন |
| পুরুষ বন্দি ঃ | ৯২৭৯ জন |
| মহিলা বন্দি ঃ | ৪৯৪ জন |

(খ) মানসিক রোগগ্রস্ত বন্দির সংখ্যা ঃ

পুরুষ ঃ ২৭০ জন

মহিলা ঃ ৫ জন

**নদীয়া জেলাপরিষদ নির্মিত রাস্তা**

২০১। (আনুমানিক প্রশ্ন নং ৮৩৬।) **শ্রী সুশীল বিশ্বাস ঃ** পঞ্চায়েত ও গ্রামোন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

নদীয়া জেলাপরিষদ ১৯৭৭ সালের পর থেকে ৩১শে ডিসেম্বর, ১৯৯৬ পর্যন্ত কত কি.মি. রাস্তা তৈরি করেছে?

**পঞ্চায়েত ও গ্রামোন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

১৯৭৭ সালের পর থেকে উল্লিখিত সময় পর্যন্ত নদীয়া জেলাপরিষদ সর্বমোট ৩০৭.১৮ কি.মি. রাস্তা তৈরি করেছে।

**আসানসোল শহরে নতুন সাব-স্টেশন চালু করার পরিকল্পনা**

২০২। (অনুমোদিত প্রশ্ন নং ৮৫১।) **শ্রী তাপস ব্যানার্জি ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) আসানসোল শহরে বিদ্যুৎ সরবরাহ উন্নতি করার জন্য নতুন কোনও সাব-স্টেশন চালু করার পরিকল্পনা সরকারের আছে কি; এবং

(খ) থাকলে, শহরের কোথায় এবং কত দিনের মধ্যে তা বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, আছে।

(খ) প্রস্তাবিত ৩৩.১১ কে.ভি. সাব-স্টেশনটি হবে আসানসোল বাইপাসের উপর বাঁকাডাঙ্গা মৌজায়। এখানে ২টি ৫ এম.ভি.এ. ট্রান্সফরমার এবং ৭ প্যানেলসহ ১ কে.ভি. সুইচগীয়ার থাকবে। এই প্রকল্পের জন্য জমি নেওয়া হয়েছে এবং প্রাক্-নির্মাণ আনুষঙ্গিক কাজকর্ম চলছে। আর্থিক সংস্থান করা গেলে এবং প্রয়োজনীয় সরঞ্জাম সময়মতো পাওয়া গেলে দুই বৎসরের মধ্যে এই প্রকল্পের কাজ শেষ হতে পারে।

এছাড়া আসানসোল শহরের বিদ্যুৎ সরবরাহের উন্নয়নের জন্য অন্য যে দুটি কাজ চলছে তা হল ঃ

(১) শহরের System Improvement-এর কাজ যা আগামী পাঁচ/ছয় মাসের মধ্যে শেষ হবে বলে আশা আছে, এবং

(২) দিসেরগড় পাওয়ার সাপ্লাই কোম্পানি থেকে চার কি.মি. দীর্ঘ ১১ কে.ভি. লাইনের মাধ্যমে ইসমাইল জলসরবরাহ কেন্দ্রে বিদ্যুৎ আনা। এখান থেকে জলসরবরাহ কেন্দ্র ছাড়াও সন্নিহিত অঞ্চলে বিদ্যুৎ সরবরাহ করা হবে। এই কাজটি মার্চ ১৯৯৮-এর মধ্যে শেষ করার উদ্যোগ নেওয়া হয়েছে।

**বজবজ পৌরসভা পরিচালিত হাসপাতালের উন্নতির প্রস্তাব**

২০৩। (অনুমোদিত প্রশ্ন নং ৯২১।) **শ্রী অশোককুমার দেব ঃ** পৌর-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বজবজ পুরসভা পরিচালিত হাসপাতালটির উন্নতিসাধনে কোনও পরিকল্পনার প্রস্তাব সরকারের কাছে এসেছে কি না; এবং

(খ) এসে থাকলে,

(১) তা কি ধরনের; এবং

(২) এখন কি পর্যায়ে আছে?

**পৌর-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ। আই.পি.পি.-৮ প্রকল্পের আওতায় এই হাসপাতালটির উন্নয়নের কাজ হাতে নেওয়া হচ্ছে।

(খ) (১) উক্ত পরিকল্পনায় এক্সটেন্ডেড স্পেশ্যালিস্ট আউট পেসেন্ট ডিপার্টমেন্ট (ই.এস.ও.পি.ডি.), ১১ শয্যাবিশিষ্ট একটি মাতৃসদন বিভাগের গৃহনির্মাণ, এক্স-রে মেশিন বসানো এবং একটি প্যাথোলজিক্যাল বিভাগ খোলার ব্যবস্থাও রয়েছে। বজবজ পুরসভা সি.এম.ডি.এ.র কাছ থেকে একটি অ্যাম্বুলেন্স পাবার চেষ্টাও আছে।

(২) রূপায়ণের প্রয়াস চলছে।

**দীঘা-তমলুক রেলপথের জন্য জমি অধিগ্রহণ**

২০৪। (অনুমোদিত প্রশ্ন নং ৯৯৩।) **শ্রী সুকমার দাস ঃ** ভূমি ও ভূমি-সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) দীঘা-তমলুক রেলপথের জন্য কত পরিমাণ জমি অধিগ্রহণের প্রয়োজন;

(খ) এ পর্যন্ত অধিগৃহীত জমির পরিমাণ কত;

(গ) এই জমি অধিগ্রহণের জন্য কি পরিমাণ অর্থ ব্যয়িত হয়েছে; এবং

(ঘ) কেন্দ্র কর্তৃক সাহায্যপ্রাপ্ত অর্থের পরিমাণ কত?

**ভূমি ও ভূমি-সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) মোট কত জমি অধিগ্রহণের প্রয়োজন তা এখনও জানা যায়নি। তবে মোট ৮৭.৫৫ কি.মি. রেলপথের মধ্যে ৫৫.৯৪ কি.মি.র জন্য ১০৩০.০২ একর জমি অধিগ্রহণের প্রস্তাব পাওয়া গেছে।

(খ) এ পর্যন্ত অধিগৃহীত জমির পরিমাণ ৮০২.০৭ একর।

(গ) এ পর্যন্ত ব্যয়িত অর্থের পরিমাণ ৩,৯৯,৮৪,৮৫২.৪৮ টাকা।

(ঘ) কেন্দ্র থেকে এ পর্যন্ত মোট ৬,০০,০০০.০০ টাকা পাওয়া গেছে।

**বজবজে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের কার্যালয়**

২০৫। (অনুমোদিত প্রশ্ন নং ১০৬৭।) **শ্রী অশোককুমার দেব ঃ** কর্মবিনিয়োগ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, বজবজ এলাকায় স্থানান্তরিত 'এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ' দপ্তরটির কার্যালয় এখনও পর্যন্ত চালু করা সম্ভব হয়নি; এবং

(খ) সত্যি হলে, এর কারণ কি?

**কর্মবিনিয়োগ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বজবজ কর্মবিনিয়োগ কেন্দ্রটি বর্তমানে ৬২০ নং ডায়মণ্ডহারবার রোডে অবস্থিত। অফিসের কার্যাবলী উক্ত স্থান থেকেই পরিচালিত হচ্ছে। বজবজে স্থানান্তরকরণের কোনও প্রস্তাব সরকারের বিবেচনাধীন নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

**ডুয়ার্সের পার্বত্য এলাকায় পরিশ্রুত পানীয় জল সরবরাহ**

২০৬। (অনুমোদিত প্রশ্ন নং ১১৬২।) **শ্রী নির্মল দাস ঃ** জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ডুয়ার্সের বিভিন্ন পার্বত্য এলাকায় পরিশ্রুত পানীয় জল সরবরাহ করার কোনও

পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) থাকলে, আলিপুরদুয়ার শহরে পাইপ লাইনের মাধ্যমে পানীয় জল সরবরাহ কবে নাগাদ শুরু হবে বলে আশা করা যায়?

**জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) হ্যাঁ।

(খ) বর্তমানে আলিপুরদুয়ার শহরের পৌর এলাকায় পাইপ লাইনের মাধ্যমে পানীয় জল সরবরাহের ব্যবস্থা আছে।

**জয়ন্তী অঞ্চলে মিনি সিমেন্ট কারখানা তৈরির পরিকল্পনায় বাধা**

২০৭। (অনুমোদিত প্রশ্ন নং ১১৬৬।) **শ্রী নির্মল দাস :** বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) জয়ন্তী অঞ্চলের ডলোমাইট সংগ্রহ করে মিনি সিমেন্ট কারখানা তৈরির পরিকল্পনায় কোনও প্রতিবন্ধকতা আছে কি না;

(খ) থাকলে, উক্ত প্রতিবন্ধকতা দূর করার কোনও পদক্ষেপ নেওয়া হয়েছে কি না; এবং

(গ) ডলোমাইট সংগ্রহে বাধার জন্য ফি বছর কি পরিমাণ রাজস্ব ক্ষতি হচ্ছে?

**বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) বনভূমির বাইরে থেকে ডলোমাইট সংগ্রহ করে মিনি সিমেন্ট কারখানা করার কোনও প্রতিবন্ধকতা নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) বনভূমির বাহিরে ডলোমাইট সংগ্রহে যেহেতু কোনও বাধা নেই সেহেতু রাজস্ব ক্ষতির কোনও আশঙ্কা নেই।

**বর্ধমানে নথিভুক্ত বর্গাদারের সংখ্যা**

২০৮। (অনুমোদিত প্রশ্ন নং ১২১০।) **শ্রী শ্যামাদাস ব্যানার্জি :** ভূমি ও ভূমি সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ৩১শে ডিসেম্বর, ১৯৯৬ পর্যন্ত বর্ধমান জেলার নথিভুক্ত বর্গাদারের সংখ্যা কত (ব্লক পর্যায়ে);

(খ) তন্মধ্যে কতজনকে খাস জমি বন্টন করা হয়েছে; এবং

(গ) বন্টিত জমির মধ্যে কতজন চাষ করছে?

**ভূমি ও ভূমি সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক)

| ক্রম | নাম | সংখ্যা | ক্রম | নাম | সংখ্যা |
|---|---|---|---|---|---|
| ১। | বর্ধমান-১ | ৩১৪৩ | ১৮। | হিরাপুর | ৫১০ |
| ২। | বর্ধমান-২ | ৩৯৪৬ | ১৯। | বারাবনি | ৬১৬ |
| ৩। | জামালপুর | ৮৮৯১ | ২০। | সালানপুর | ২৮৪ |
| ৪। | আঁশগ্রাম-২ | ৫৬৯১ | ২১। | পাণ্ডবেশ্বর | ৩৯৩ |
| ৫। | খণ্ডঘোষ | ৬৪৯৩ | ২২। | অণ্ডাল | ৪০৫ |
| ৬। | রায়না-১ | ৫৩৩৪ | ২৩। | কাঁকসা | ৬৪২৬ |
| ৭। | ভাতার | ৭২৮০ | ২৪। | গলসি-১ | ৪৮২৭ |
| ৮। | আঁশগ্রাম-১ | ৩৮২৫ | ২৫। | ফরিদপুর-দুর্গাপুর | ৪৩৮১ |
| ৯। | মেমারি-১ | ৬৬০৪ | ২৬। | পূর্বস্থলী-১ | ২৯১৭ |
| ১০। | মেমারি-২ | ৫৩২৯ | ২৭। | কালনা-১ | ৪১৯১ |
| ১১। | গলসি-২ | ৩১২১ | ২৮। | পূর্বস্থলী-২ | ২৫৪০ |
| ১২। | রায়না-২ | ৪১১১ | ২৯। | কালনা-২ | ৫৭৮৭ |
| ১৩। | আসনসোল | ৩৬৩ | ৩০। | মন্তেশ্বর | ৩৯৯৭ |
| ১৪। | কুলটি | ২৬৭ | ৩১। | কাটোয়া-১ | ৪০১০ |
| ১৫। | জামুরিয়া-১ | ২৬৭২ | ৩২। | কাটোয়া-২ | ৩৩৭৬ |
| ১৬। | রাণীগঞ্জ | ১১১৪ | ৩৩। | মঙ্গলকোট | ৫৫৩৬ |
| ১৭। | জামুরিয়া-২ | ১৬৫৩ | ৩৪। | কেতুগ্রাম-১ | ৪৬৭৪ |
| | | | ৩৫। | কেতুগ্রাম-২ | ১৮৯৯ |

(খ) ১৬৯৫ জন।

(গ) ১৬৯৫ জন।

**দেগঙ্গা এলাকায় কাঁচা রাস্তা পাকা করার পরিকল্পনা**

২০৯। (অনুমোদিত প্রশ্ন নং ১২৪১।) **শ্রী মহম্মদ ইয়াকুব ঃ** কৃষি (কৃষিজ-বিপণন) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

দেগঙ্গা, বারাসাত ও হাবড়া এলাকার হাট-বাজার সংযোগকারি কাঁচা রাস্তাগুলি পাকা করার কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা?

**কৃষি (কৃষিজ-বিপণন) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** হ্যাঁ, এলাকাগুলির কয়েকটি রাস্তা

**উন্নয়ন** করার পরিকল্পনা সরকারের বিবেচনাধীন আছে।

**হলদিয়া সমাজ-কল্যাণ পর্ষদ**

**২১০।** (অনুমোদিত প্রশ্ন নং ১২৫৩।) **শ্রী আব্দুল মান্নান ঃ** সমাজকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, মেদিনীপুর জেলায় হলদিয়া সমাজকল্যাণ পর্ষদের বিরুদ্ধে কেন্দ্রীয় সরকারের কল্যাণ মন্ত্রক রাজ্য সরকারকে ঐ সংস্থার সমস্ত সম্পদ ও প্রকল্প ফেরত নিয়ে এক নির্দেশ জারি করেছিলেন; এবং

(খ) সত্যি হলে, উক্ত নির্দেশের পরিপ্রেক্ষিতে রাজ্য সরকার কি কি পদক্ষেপ গ্রহণ করেছে?

**সমাজকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ। সত্যি।

(খ) কেন্দ্রীয় সরকার ঐ সংস্থা কর্তৃক পরিচালিত মাদকাসক্ত নিরাময় ও পরামর্শ দান কেন্দ্র বন্ধের সুপারিশ করেছে। ঐ কেন্দ্র বর্তমানে বন্ধ আছে এবং এজন্য কোনো অর্থ বরাদ্দ করা হয়নি।

এছাড়া, কয়েকজন বিধানসভার সদস্য কেন্দ্রীয় সরকারের সুপারিশের বিরুদ্ধে মত প্রকাশ করেছে। সেইজন্য ঐ সংস্থা কার্যকলাপ সম্পর্কে জেলা শাসকের মতামত ও সাম্প্রতিক প্রতিবেদন চাওয়া হয়েছে।

**হাবড়া ও অশোকনগরে আবাসনের পরিকল্পনা**

**২১১।** (অনুমোদিত প্রশ্ন নং ১৪৪৮।) **শ্রী নীরোদ রায়চৌধুরি ঃ** আবাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

হাবড়া ও অশোকনগর বিধানসভা কেন্দ্রের এলাকায় আবাসনের ব্যাপারে কি কি পরিকল্পনা গ্রহণ করা হয়েছে?

**আবাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** আপাতত কোনও পরিকল্পনা নেই।

**আই. সি. ডি. প্রকল্প**

**২১২।** (অনুমোদিত প্রশ্ন নং ১৪৮৪।) **শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ** সমাজকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে কতগুলি ব্লকে আই. সি. ডি. এস. প্রকল্প চালু করা হয়েছে (জেলাভিত্তিক পরিসংখ্যান);

(খ) রাজ্যে মোট অঙ্গনওয়াড়ী ও সহায়িকা মহিলা কর্মীর সংখ্যা কত (জেলাভিত্তিক পরিসংখ্যান)?

(গ) রাজ্যের যে যে ব্লকে এখনও এই প্রকল্প চালু হয়নি সেখানে কবে তা চালু হবে বলে আশা করা যায়; এবং

(ঘ) উক্ত প্রকল্পে রাজ্য ও কেন্দ্রীয় সরকারের দেয় অর্থের পরিমাণ কত?

**সমাজকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) রাজ্যে বর্তমানে মোট ১৮০টি ব্লকে আই. সি. ডি. এস. প্রকল্প চালু করা হয়েছে। উহাদের জেলাভিত্তিক পরিসংখ্যান নিম্নরূপ :

| | | | |
|---|---|---|---|
| ১। | হাওড়া | .. | ১০ |
| ২। | উত্তর ২৪ পরগনা | .. | ০৮ |
| ৩। | দক্ষিণ ২৪ পরগনা | .. | ১০ |
| ৪। | নদীয়া | .. | ০৯ |
| ৫। | মুর্শিদাবাদ | .. | ১৩ |
| ৬। | বর্ধমান | .. | ১৩ |
| ৭। | হুগলি | .. | ১৩ |
| ৮। | মেদিনীপুর | .. | ২০ |
| ৯। | বাঁকুড়া | .. | ১১ |
| ১০। | পুরুলিয়া | .. | ১৪ |
| ১১। | বীরভূম | .. | ১৩ |
| ১২। | মালদা | .. | ০৮ |
| ১৩। | উত্তর দিনাজপুর | .. | ০৭ |
| ১৪। | দক্ষিণ দিনাজপুর | .. | ০৫ |
| ১৫। | দার্জিলিং | .. | ০৫ |
| ১৬। | জলপাইগুড়ি | .. | ১০ |
| ১৭। | কুচবিহার | .. | ১১ |
| | | | ১৮০ |

(খ) রাজ্যে বর্তমানে অনুমোদিত অঙ্গনওয়াড়ী কর্মী ও সহায়িকা মহিলা কর্মীর পদসংখ্যা যথাক্রমে ৪৩১৩৩ এবং ৪৩১৩৩। উহাদের জেলাভিত্তিক পরিসংখ্যান নিম্নরূপঃ-

| | জেলা | অঙ্গনওয়াড়ী | সহায়িকা |
|---|---|---|---|
| ১। | কলকাতা | ১১১৩ | ১১১৩ |
| ২। | হাওড়া | ২২৫০ | ২২৫০ |
| ৩। | উত্তর ২৪ পরগনা | ২৫৫৫ | ২৫৫৫ |
| ৪। | দক্ষিণ ২৪ পরগনা | ৩৫৯৯ | ৩৫৯৯ |
| ৫। | নদীয়া | ৩১৭৯ | ৩১৭৯ |
| ৬। | মুর্শিদাবাদ | ২৭২৫ | ২৭২৫ |
| ৭। | বর্ধমান | ৩০৯০ | ৩০৯০ |
| ৮। | হুগলি | ৩১৫৯ | ৩১৫৯ |
| ৯। | মেদিনীপুর | ৪২৪৮ | ৪২৪৮ |
| ১০। | বাঁকুড়া | ২৩১৯ | ২৩১৯ |
| ১১। | পুরুলিয়া | ২২৪৪ | ২২৪৪ |
| ১২। | বীরভূম | ২৪০৭ | ২৪০৭ |
| ১৩। | মালদা | ২০৪৮ | ২০৪৮ |
| ১৪। | উত্তর দিনাজপুর | ১১২৮ | ১১২৮ |
| ১৫। | দক্ষিণ দিনাজপুর | ১১২৮ | ১১২৮ |
| ১৬। | দার্জিলিং | ৯৫৬ | ৯৫৬ |
| ১৭। | জলপাইগুড়ি | ২৫৬৪ | ২৫৬৪ |
| ১৮। | কুচবিহার | ১৯৬৮ | ১৯৬৮ |
| | | ৪৩১৩৩ | ৪৩১৩৩ |

(গ) আগামী দু'বছরের মধ্যে রাজ্যের সমস্ত ব্লকে সুসংহত শিশু-বিকাশ সেবা প্রকল্প চালু হবে বলে আশা করা যায়।

(ঘ) বর্তমানে রাজ্যে মোট ২০৩টি প্রকল্প চালু আছে। ঐ প্রকল্পগুলিতে রাজ্য ও কেন্দ্রীয় সরকারের দেয় অর্থের পরিমাণ নিম্নরূপ ঃ

| | |
|---|---|
| রাজ্য সরকারের ঃ | (প্ল্যান বহির্ভূত) |
| পুষ্টি ও পরিচালনা খাতে | ১৯,৭৭,০৮,৯০০ টাকা |
| প্ল্যান পুষ্টি খাতে | ১০৫০ লক্ষ টাকা |
| কেন্দ্রীয় সাহায্য ) | |
| মোট খরচের লক্ষ্যমাত্রা | ৪৩২০ লক্ষ টাকা |
| তারমধ্যে এখন পর্যন্ত পাওয়া গেছে | ২৭১৬.৬৭ লক্ষ টাকা |

**দৃষ্টিহীনদের জন্য চক্ষু সংগ্রহ**

**২১৩।** (অনুমোদিত প্রশ্ন নং ১৪৯০।) **শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় :** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) দৃষ্টিহীনদের জন্য চক্ষু সংগ্রহ করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না;

(খ) থাকলে, পরিকল্পনাটি ও তার পরিকাঠামো কিরূপ;

(গ) ১৯৯৬ সালের ১লা জানুয়ারি থেকে ৩১শে ডিসেম্বর পর্যন্ত কতজনের মৃত্যুর পর তাঁদের চক্ষু সংগ্রহ করা হয়েছে; এবং

(ঘ) উক্তভাবে সংগৃহীত চক্ষুগুলি প্রতিস্থাপনের মাধ্যমে উক্ত সময়সীমায় কতজন দৃষ্টিহীনকে দৃষ্টিশক্তি ফিরিয়ে দেওয়া সম্ভব হয়েছে?

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) হ্যাঁ, আছে।

(খ) মেডিক্যাল কলেজ, কলকাতা এবং নীলরতন সরকার মেডিক্যাল কলেজ, কলকাতায় এই দুটি হাসপাতালে চক্ষু ব্যাঙ্কের মাধ্যমে ২৪ ঘন্টা চক্ষু সংগ্রহের ব্যবস্থা আছে। প্রতিটি চক্ষু ব্যাঙ্কের চিকিৎসক ও অন্যান্য কর্মচারী আছে। চক্ষুদানে ইচ্ছুক ব্যক্তি মৃত্যুর পূর্বেই নিজ নাম উক্ত চক্ষুব্যাঙ্কে নথিভুক্ত করতে পারেন। কোনও আত্মীয়ের মৃত্যুর পর যাঁরা চক্ষুদান করতে চান অথবা যাঁদের নাম মৃত্যুর পূর্বে নথিভুক্ত করা আছে তাঁদের আত্মীয়েরা কোনও ব্যক্তির মৃত্যুর অব্যবহিত পরেই সংশ্লিষ্ট চক্ষুব্যাঙ্কের সাথে যোগাযোগ করতে পারেন যাতে ব্যাঙ্ক কর্তৃপক্ষ মৃত্যুর ৬ ঘন্টার মধ্যে চক্ষু সংগ্রহ করতে পারেন। এই চক্ষু পরীক্ষা করে তবে সংগ্রহ করা হয় এবং সংগ্রহের পর তা সংরক্ষণ করা হয়। পরে ৭২ ঘন্টার মধ্যে তারা অন্য ব্যক্তির চোখে প্রতিস্থাপন করা হয়। এই দুটি চক্ষুব্যাঙ্ক ছাড়াও বাঁকুড়া সম্মিলনী মেডিক্যাল কলেজ এবং নর্থ বেঙ্গল মেডিক্যাল কলেজে চক্ষুব্যাঙ্ক স্থাপিত হয়েছে, তবে তা এখনও চালু হয়নি। এই চক্ষুব্যাঙ্ক দুটি খুব শীঘ্রই চালু করার জন্য সরকার সর্বতোভাবে চেষ্টা করছে।

(গ) ২১৮টি।

(ঘ) ২০৯ জনকে।

**ডানকুনিকে নতুন পৌর এলাকা করার পরিকল্পনা**

**২১৪।** (অনুমোদিত প্রশ্ন নং ১৫০২।) **শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় :** পৌর-বিষয়ক

বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হুগলি জেলার ডানকুনি এলাকাকে নতুন পৌর-এলাকা করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) থাকলে, কবে নাগাদ উক্ত পরিকল্পনা বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**পৌর-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এরকম একটি প্রস্তাব সরকারের বিবেচনার মধ্যে আছে।

(খ) প্রস্তাবটি বিবেচনার পর এই সম্বন্ধে সিদ্ধান্ত গ্রহণ করা হবে।

**পুরুলিয়ায় ফাইলেরিয়া নির্মূল করার পরিকল্পনা**

**২১৫।** (অনুমোদিত প্রশ্ন নং ১৫২২।) শ্রী **নিশিকান্ত মেহেতা ঃ** স্বাস্থ্য ও পরিবার পরিকল্পনা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) পুরুলিয়া জেলায় বর্তমানে ফাইলেরিয়ায় আক্রান্ত মানুষের সংখ্যা কত;

(খ) উক্ত রোগ নির্মূল করার জন্য সরকারের কোনও পরিকল্পনা আছে কিনা; এবং

(গ) থাকলে, পরিকল্পনাটি কিরূপ?

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বর্তমানে পুরুলিয়া জেলায় কমবেশি গড়ে ২৪.৩৪ শতাংশ মানুষ ফাইলেরিয়ায় আক্রান্ত।

(খ) ফাইলেরিয়া রোগ নির্মূল করা সম্ভব নয়, পৃথিবীর কোনও দেশেই সম্ভব হয়নি। তবে এই রোগ নিয়ন্ত্রণ করা সম্ভব এবং এই কারণে ভারতবর্ষে তথা পশ্চিমবঙ্গেও "রাষ্ট্রীয় ফাইলেরিয়া নিয়ন্ত্রণ কার্যক্রম"-এর সূচনা হয়। যদিও পুরুলিয়া জেলায় এই কার্যক্রম-এর কোনও ভারপ্রাপ্ত কার্যালয় নেই, তথাপি এই জেলায় উক্ত রোগ নিয়ন্ত্রণের জন্য পশ্চিমবঙ্গ সরকারের স্বাস্থ্য ও পরিবার পরিকল্পনা বিভাগ এক সুদূরপ্রসারি পরিকল্পনা নেয়।

(গ) এই পরিকল্পনায় পশ্চিমবঙ্গে একমাত্র পুরুলিয়া জেলার আপামর জনসাধারণকে প্রতি বছর একটি নির্ধারিত দিন ফাইলেরিয়ার জীবাণুনাশক ওষুধ খাওয়ানো হবে, যেমন "পালস্ পোলিও" টিকাকরণ প্রকল্প রূপায়িত হচ্ছে। ফাইলেরিয়ার এই পরিকল্পনায় কেন্দ্রীয় সরকারের পূর্ণ আর্থিক সহযোগিতার আশ্বাস পাওয়া গেছে। প্রতি বছর ৫ই আগস্ট তারিখে পুরুলিয়া জেলার সকল অধিবাসীকে

বয়স অনুযায়ী একমাত্রা ওষুধ খাওয়ানো হবে এবং অন্ততপক্ষে তিন থেকে পাঁচ বছর এরূপ করা হবে। এতে সকলের দেহের রক্ত মিশ্রিত ফাইলেরিয়ার জীবাণু ধ্বংস করা সম্ভবপর ও এই রোগের বিস্তার ও ব্যাপকতা রোধ অনেকাংশেই সংঘটিত হবে।

**লালবাগে দ্বিতীয় ট্যুরিস্ট লজ নির্মাণ**

**২১৬।** (অনুমোদিত প্রশ্ন নং ১৫৩৬।) **শ্রী আবু সুফিয়ান সরকার :** পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, মুর্শিদাবাদ জেলার লালবাগ শহরে পর্যটকদের জন্য দ্বিতীয় ট্যুরিস্ট লজ নির্মাণের সিদ্ধান্ত সরকার নিয়েছেন; এবং

(খ) সত্যি হলে, উক্ত নির্মাণের কাজ বর্তমানে কোন পর্যায়ে আছে?

**পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) হ্যাঁ। লালবাগে একটি ট্যুরিস্ট লজ নির্মাণের সিদ্ধান্ত নেওয়া হয়েছে।

(খ) খুব শীঘ্রই বিচার বিভাগ লালবাগে পর্যটন আবাস নির্মাণের জন্য পর্যটন বিভাগকে মুর্শিদাবাদ নবাব এস্টেটের জমি হস্তান্তর করবে। আবাসটি তৈরির জন্য বর্ডার এরিয়া ডেভেলপমেন্ট ফান্ড (সীমান্ত উন্নয়ন থেকে প্রয়োজনীয় অর্থ পর্যটন বিভাগকে মঞ্জুর করা হয়েছে।

**হাজারদুয়ারীকে পর্যটকদের আকর্ষণীয় করার পরিকল্পনা**

**২১৭।** (অনুমোদিত প্রশ্ন নং ১৫৪৫।) **শ্রী আবু সুফিয়ান সরকার :** পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার হাজারদুয়ারীকে পর্যটকদের কাছে আকর্ষণীয় করে তোলার জন্য কোনও পরিকল্পনা গ্রহণ করা হয়েছে; এবং

(খ) হয়ে থাকলে তার রূপরেখা কি?

**পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) হ্যাঁ। মুর্শিদাবাদ জেলার হাজারদুয়ারীকে পর্যটকদের কাছে আকর্ষণীয় করে তোলার জন্য সরকার পরিকল্পনা গ্রহণ করেছেন।

(খ) (১) ভারত সরকারের পুরাতত্ত্ব বিভাগের হিসাব অনুযায়ী বর্তমানে প্রতিবছর মোটামুটিভাবে ৪ লক্ষেরও বেশি পর্যটক হাজারদুয়ারী এবং তৎসংলগ্ন এলাকা পরিদর্শন করেন।

(২) তাই লালবাগ ও সন্নিহিত এলাকায় সামগ্রিক পর্যটন উন্নয়নের সরকারি সংস্থা "ওয়েবকন্"কে দিয়ে পর্যটন দপ্তর একটি প্রকল্প প্রতিবেদন তৈরি করেছে। প্রকল্প প্রতিবেদনে ১৪.৫৪ কোটি টাকার বিভিন্ন পরিকাঠামো নির্মাণের প্রস্তাব করা হয়েছে।

(৩) প্রকল্প প্রতিবেদনে নিম্নলিখিত ব্যবস্থাদি নেওয়ার প্রস্তাব আছে ঃ (ক) উচ্চবিত্ত পর্যটকদের জন্য একটি তারকাখচিত ৩২ কক্ষবিশিষ্ট হেরিটেজ হোটেল নির্মাণ; (খ) স্বল্পবিত্ত পর্যটকদের জন্য বিপণনকেন্দ্রসহ একটি পর্যটক আবাস নির্মাণ; (গ) স্থানীয় হস্তশিল্প সামগ্রীর এবং বিশেষ রকমের স্থানীয় খাদ্যবস্তুর একটি বিক্রয়কেন্দ্র নির্মাণ; (ঘ) মুক্তমঞ্চ; (ঙ) নবাবী আমলের একটি ঐতিহাসিক ঘটনাবলী "আলো ও ধ্বনির" সাহায্যে প্রদর্শন; (চ) জলক্রীড়াকেন্দ্র; (ছ) পর্যটককেন্দ্রের জন্য আলো, পানীয় জল ও রাস্তার পরিকাঠামো নির্মাণ। প্রকল্পটির জন্য ১৪ কোটি টাকা বিনিয়োগ করা দরকার।

(৪) মুর্শিদাবাদের নবাব এস্টেটের সংরক্ষণ ইত্যাদি ব্যবস্থা আইন বিভাগের আওতায় পড়ে। পর্যটন দপ্তর ঐ এলাকায় পর্যটক উন্নয়নের জন্য প্রয়োজনীয় জমির ব্যাপারে আইন দপ্তরের সাথে আলোচনা চালাচ্ছে। আশা করা যায় শীঘ্রই একটি পর্যটক আবাসের জন্য এবং অন্যান্য পর্যটন পরিকাঠামো নির্মাণের জন্য জমি পাওয়া যাবে। একটি পর্যটন আবাস তৈরির জন্য রাজ্য সরকার ইতিমধ্যেই ৫০ লক্ষ টাকা মঞ্জুর করেছেন।

**মুর্শিদাবাদ জেলার ইমামবাড়া রক্ষণাবেক্ষণ**

**২১৮।** (অনুমোদিত প্রশ্ন নং ১৫৪৬।) **শ্রী আবু সুফিয়ান সরকার ঃ** পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার প্রাচীন স্মৃতিসৌধ ইমামবাড়াকে রক্ষণাবেক্ষণের জন্য সরকারের কোনও পরিকল্পনা আছে কি; এবং

(খ) থাকলে, কিভাবে এবং কত দিনের মধ্যে তা রূপায়িত হবে?

**পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না। বর্তমানে সরকারের কোনও পরিকল্পনা নেই, তবে কেন্দ্রীয় সরকারের পুরাতত্ত্ব বিভাগ ইমামবাড়ার একটি অংশ রক্ষণাবেক্ষণ করে থাকেন।

(খ) এখনই প্রশ্ন ওঠে না।

**কামারপুকুর প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রের গ্রামীণ হাসপাতালে রূপান্তরকরণ**

২১৯। (অনুমোদিত প্রশ্ন নং ১৫৬৪।) **শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) গোঘাটের কামারপুকুর প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রটি গ্রামীণ হাসপাতালে রূপান্তরিত করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) থাকলে, কবে নাগাদ পরিকল্পনাটি বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) পরিকল্পনাটি সরকারের বিবেচনাধীন আছে।

(খ) এখনই বলা সম্ভব নয়।

**মুর্শিদাবাদের ভরতপুরে পানীয় জল সরবরাহ প্রকল্প**

২২০। (অনুমোদিত প্রশ্ন নং ১৫৭৩।) **শ্রী ঈদ্ মহম্মদ ঃ** জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার ভরতপুরে পাইপ লাইনের মাধ্যমে পানীয় জল সরবরাহ করার পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) থাকলে, প্রকল্পটি কত দিনের মধ্যে চালু হওয়ার সম্ভাবনা রয়েছে?

**জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) প্রকল্পটি শেষ হওযার মুখে। আশা করা যাচ্ছে প্রকল্পটি ১৯৯৭-৯৮-এ চালু হতে পারে।

**রাজ্যে বন্ধ কলকারখানার সংখ্যা**

২২১। (অনুমোদিত প্রশ্ন নং ১৫১০।) **শ্রী নির্মল ঘোষ ঃ** শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৬-এর জানুয়ারি থেকে ৩১শে ডিসেম্বর পর্যন্ত রাজ্যে কতগুলি কারখানা লক-আউট এবং হরতালজনিত কারণে বন্ধ হয়েছে; এবং

(খ) উক্ত সময়ে কত সংখ্যক শ্রমিক চাকুরি হারিয়েছেন?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) মোট ৭৪টি কারখানা উক্ত কারণে উক্ত সময়ে বন্ধ হয়। এর মধ্যে ৩৯টি কারখানা ঐ সময়ের মধ্যে খুলে যায়।

(খ) প্রায় ৯৭,২৫০ জন শ্রমিক সাময়িকভাবে চাকুরি হারিয়েছিলেন। এর মধ্যে ৭৭,৬০০ জন শ্রমিক ঐ সময়ের মধ্যে কাজ ফিরে পান।

**পুরুলিয়ায় স্টেডিয়াম নির্মাণ**

২২২। (অনুমোদিত প্রশ্ন নং ১৫৯৫।) **শ্রী শান্তিরাম মাহাতো :** ক্রীড়া বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) পুরুলিয়া জেলা স্টেডিয়াম নির্মাণের জন্য ৩১শে ডিসেম্বর, ১৯৯৬ পর্যন্ত কত টাকা খরচ হয়েছে; এবং

(খ) কবে নাগাদ স্টেডিয়ামটি পূর্ণাঙ্গ রূপ নেবে?

**ক্রীড়া বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) পুরুলিয়া জেলাশাসকের ৭-৩-৯৭ তারিখের প্রতিবেদন অনুযায়ী এ পর্যন্ত জেলা উন্নয়ন তহবিল থেকে ৭,০০,০০০ টাকা এবং ক্রীড়া দপ্তর থেকে ৫,৮৭,৬৭৬ টাকা অনুদান পাওয়া গেছে। সমস্ত টাকাই খরচ হয়ে গেছে।

(খ) পুনরায় অর্থবরাদ্দ ছাড়া স্টেডিয়ামের নির্মাণ কাজ শুরু করা যাচ্ছে না। সুতরাং কবে নাগাদ স্টেডিয়ামটি পূর্ণাঙ্গ রূপ নেবে এক্ষেত্রে বলা সম্ভব নয়।

**ও.বি.সি. ছাত্রছাত্রীদের জন্য ছাত্রাবাস**

২২৩। (অনুমোদিত প্রশ্ন নং ১৫৯৮।) **শ্রী শান্তিরাম মাহাতো :** তফসিলি জাতি ও আদিবাসীকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যের ও.বি.সি. ছাত্রছাত্রীদের জন্য ছাত্রাবাস তৈরির কোনও পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) থাকলে, উক্ত পরিকল্পনা কবে নাগাদ বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**তফসিলি জাতি ও আদিবাসীকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) না।

(খ) প্রশ্নই ওঠে না।

**কুমড়াপাড়া এলাকায় রায়দিঘী গ্রামপঞ্চায়েতের কাজ**

২২৪। (অনুমোদিত প্রশ্ন নং ১৬০৫।) **শ্রী সত্যরঞ্জন বাপুলি :** পঞ্চায়েত ও গ্রামোন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) দক্ষিণ ২৪ পরগনা জেলা পরিষদ মথুরাপুর ২ নং ব্লকের অধীনে কুমড়াপাড়া গ্রামপঞ্চায়েতের এলাকায় রায়দিঘী গ্রামপঞ্চায়েতের মাধ্যমে কোনও কাজ করেছে কি না; এবং

(খ) করে থাকলে, তার কারণ কি?

**পঞ্চায়েত ও গ্রামোন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) না, কুমড়াপাড়া গ্রামপঞ্চায়েতের এলাকায় রায়দিঘী গ্রামপঞ্চায়েতের মাধ্যমে কোনও কাজ হওয়ার খবর রাজ্য সরকারের কাছে নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

**পঞ্চকোট ও শুশুনিয়া পাহাড়কে পিকনিক স্পট করার পরিকল্পনা**

২২৫। (অনুমোদিত প্রশ্ন নং ১৬২৩।) **শ্রী মাণিকলাল আচার্য :** পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পুরুলিয়া জেলার পঞ্চকোট পাহাড়, বাঁকুড়া জেলার শুশুনিয়া পাহাড়কে পিকনিক স্পট করার চিন্তাভাবনা সরকারের আছে কি না; এবং

(খ) থাকলে, কত দিনের মধ্যে কার্যকর হবে?

**পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) বর্তমানে এরূপ কোনও পরিকল্পনা নেই।

(খ) ঠিক এখনই বলা সম্ভব নয়।

**Increase of Price of Dairy Milk**

**226.** (Admitted Question No. 1685.) **Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Animal Resources Development Department be pleased to state—

(a) whether Government has decided to increase prices of all varieties of milk supplied from its dairies;

(b) if so, details thereof; and

(c) the reasons for such increase?

**Minister-in-charge of Animal Resources Development Department:**

(a) Yes.

(b) Details are as follows :
D.T.M.—from Rs. 5.00 to Rs. 9.00 per litre.
T.M.—from Rs.7.00 to Rs. 10.50 per litre.
C.M.—from Rs. 10.00 to Rs. 12.00 per litre.

(c) (i) The main reason for such increase is the increase of production cost viz. rise in price of raw liquid milk, milk powder, white butter, increase in transport cost, cost of various spheres and allied expenses;

(ii) Procurement price has been raised for the interest of the producers farmers;

(iii) During the last five years the price has not been increased.

**কলকাতা-রানাঘাট, বনগাঁ-শিলিগুড়ি ও বনগাঁ-দুর্গাপুর রুটে সরকারি বাস**

২২৭। (অনুমোদিত প্রশ্ন নং ১৬৭২।) শ্রী **শশাঙ্কশেখর বিশ্বাস ঃ** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক উত্তর দেবেন কি—

(ক) (১) বনগাঁ থেকে শিলিগুড়ি ভায়া দত্তপুলিয়া, বগুলা, কৃষ্ণনগর,

(২) বনগাঁ থেকে দুর্গাপুর ভায়া দত্তপুলিয়া, বগুলা, কৃষ্ণনগর, নবদ্বীপ, গৌরাঙ্গ সেতু, ধাত্রীগ্রাম, বর্ধমান, এবং

(৩) করিমপুর থেকে কলকাতা ভায়া কৃষ্ণনগর, হাঁসখালি, বগুলা, দত্তপুলিয়া, পানীখালী, রানাঘাট রুটগুলিতে সরকারি বাস চালানোর কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা; এবং

(খ) থাকলে, তা কোন পর্যায়ে আছে?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**জওহর রোজগার যোজনা খাতে নদীয়া জিলা পরিষদের প্রাপ্ত অর্থ**

**২২৮।** (অনুমোদিত প্রশ্ন নং ১৬৭৬।) **শ্রী শশাঙ্কশেখর বিশ্বাস ঃ** পঞ্চায়েত ও গ্রামীণ উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৩-৯৪ থেকে ১৯৯৬-৯৭ আর্থিক বছরের ৩১শে ডিসেম্বর পর্যন্ত নদীয়া জেলা পরিষদ জওহর রোজগার যোজনা খাতে মোট কত টাকা পেয়েছেন;

(খ) আর্থিক বছর হিসাবে ১৯৯৩-৯৪, '৯৪-৯৫, '৯৫-৯৬, '৯৬-৯৭, ৩১শে ডিসেম্বর পর্যন্ত পৃথকভাবে বরাদ্দ কত কত;

(গ) উক্ত সময়ে নদীয়া জেলা পরিষদ জওহর রোজগার যোজনার অন্তর্গত এম. ডব্লু.এস.এর জন্য ইয়ারমার্কড করা টাকা অন্য খাতে ব্যয় করেছেন কি না; এবং

(ঘ) করে থাকলে, কি কাজে ব্যয় করেছেন ও আর্থিক বছর অনুযায়ী পরিমাণ কত কত?

**পঞ্চায়েত ও গ্রামীণ উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৯৩-৯৪ থেকে ১৯৯৬-৯৭ আর্থিক বছরের ৩১শে ডিসেম্বর পর্যন্ত মোট ৪,৩৬৩.১৬ লক্ষ টাকা জওহর রোজগার যোজনা খাতে পেয়েছেন।

(খ) প্রশ্নের উত্তর নিম্নে দেওয়া হল ঃ

| আর্থিক বছর | | পরিমাণ (লক্ষ টাকা) |
|---|---|---|
| ১৯৯৩-৯৪ | | ১,০৬৬.৬৬ |
| ১৯৯৪-৯৫ | | ৯৭৪.৪৬ |
| ১৯৯৫-৯৬ | | |
| জে.আর.ওয়াই. | ৭২৫.৫৮ | |
| ই.আ.যো. | ২১২.৭৩ | ১,৬১৮.৮৬ |
| এম.ডব্লু.এস. | ৬৮০.৫৫ | |
| ১৯৯৬-৯৭ ডিসেম্বর পর্যন্ত | | |
| জে.আর.ওয়াই. | ৩৩৪.৫৫ | |
| ই.আ.যো. | ২৮৮.৫৩ | ৭০৩.১৮ |
| এম.ডব্লু.এস. | ৮০.১০ | |

বরাদ্দ বলতে অ্যালটমেন্ট বোঝানো হয়েছে।

(গ) হ্যাঁ, ব্যয় করেছেন।

(ঘ) ১৯৯৩-৯৪ এবং ১৯৯৪-৯৫-এ কোনও টাকা অন্য খাতে ব্যয় করা হয়নি। ১৯৯৫-৯৬ আর্থিক বছরে ৭ লক্ষ টাকা তিনটি রাস্তা মেরামত করার জন্য এক্সিকিউটিভ ইঞ্জিনিয়ার (পি.ডব্লু.ডি.) রোড্‌স-কে এবং ৫০ লক্ষ টাকা ইলেকট্রিক সরঞ্জাম কেনার জন্য সুপারিনটেন্ডিং ইঞ্জিনিয়ার (পি.ডব্লু.ডি.) রোড্‌স-কে দেওয়া হয়েছে। ১৯৯৬-৯৭-এ ১০ লক্ষ টাকা রাস্তা সংস্কার করার জন্য এক্সিকিউটিভ ইঞ্জিনিয়ার (পি.ডব্লু.ডি.) রোড্‌স-কে দেওয়া হয়েছে।

**বিশ্বকাপ ক্রিকেট উদ্বোধনী অনুষ্ঠানের কমপ্লিমেন্টারি কার্ড**

২২৯। (অনুমোদিত প্রশ্ন নং ১৭৬৯।) **শ্রী নির্মল ঘোষ ঃ** ক্রীড়া বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইডেন উদ্যানে অনুষ্ঠিত সাম্প্রতিক বিশ্বকাপ ক্রিকেট উদ্বোধনী অনুষ্ঠানে বিতরিত কমপ্লিমেন্টারি কার্ডের সংখ্যা কত;

(খ) কাদের মধ্যে ঐ কার্ড বিতরণ করা হয়েছিল; এবং

(গ) উক্ত কার্ড কালোবাজারে বিক্রয় কোনও অভিযোগ্য রাজ্য সরকারের নিকট এসেছে কি না?

**ক্রীড়া বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ক্রিকেট অ্যাশোসিয়েশন অফ্ বেঙ্গল থেকে রাজ্য সরকারের জন্য ১৩৩টি কমপ্লিমেন্টারি কার্ড বরাদ্দ করা হয়েছিল।

(খ) উক্ত কমপ্লিমেন্টারি কার্ড রাজ্য মন্ত্রিসভার মুখ্যমন্ত্রী, অর্থমন্ত্রী, ক্রীড়ামন্ত্রী এবং পূর্তমন্ত্রী বাদে সকল সদস্য, প্রধান সচিব এবং সমমর্যাদাসম্পন্ন আধিকারিকগণ, বিধানসভার অধ্যক্ষ, উপাধ্যক্ষ, মুখ্য সচেতক, বিরোধী দলনেতা, কলকাতার মহানাগরিক, অ্যাডভোকেট জেনারেল, সরকারি উকিল, বিভাগীয় আধিকারিকগণ এবং আরও কিছু গণ্যমান্য ব্যক্তিবর্গদের মধ্যে বিতরিত হয়েছিল।

(গ) না।

**ডানকুনি ফুড প্রসেসিং পার্কের কাজ**

২৩০। (অনুমোদিত প্রশ্ন নং ১৭৭৫।) **শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ** খাদ্যপ্রক্রিয়াকরণ শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ডানকুনি ফুড প্রসেসিং পার্কের কাজটি বর্তমানে কোন পর্যায়ে আছে;

(খ) উক্ত বিষয়ে কেন্দ্রীয় সরকারের আর্থিক সাহায্যের পরিমাণ কত;

(গ) এখানে মোট কত কর্মসংস্থানের সুযোগ সৃষ্টি হবে; এবং

(ঘ) কবে থেকে উৎপাদন শুরু হবে বলে আশা করা যায়?

**খাদ্য পরিক্রিয়াকরণ শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) ডানকুনিতে মডিউলার ফুড পার্ক, মডিউলার কনসালট্যান্স নামে একটি বেসরকারি সংস্থা তৈরি করছেন। বর্তমানে এঁরা ভূমি সংগ্রহ ও রাস্তা তৈরির কাজে হাত দিয়েছেন। জল ও বিদ্যুৎ সরবরাহের প্রাথমিক ব্যবস্থা এঁরা শুরু করেছেন।

(খ) ৩ কোটি টাকা অনুমোদন হয়েছে। ইতিমধ্যে ৭৫ লক্ষ টাকা অনুদান পাওয়া গেছে।

(গ) ফুড পার্কে ২১৫টি ছোট-বড় কারখানার জন্য জায়গা থাকবে। এইসব কারখানা চালু হলে মডিউলার কনসালট্যান্সের অনুমান অনুযায়ী ৩০,০০০ প্রত্যক্ষ কর্মসংস্থানের সুযোগ হবে।

(ঘ) ফুড পার্কে বেসরকারি উদ্যোগে কারখানা চালু হলে উৎপাদন শুরু হবে। সঠিক সময় বলা সম্ভব নয়।

**মুকুটমণিপুর পর্যটন কেন্দ্রের উন্নয়ন**

২৩১। (অনুমোদিত প্রশ্ন নং ১৭৭৯।) **শ্রীমতী দেবলীনা হেমব্রম :** পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বাঁকুড়া জেলার মুকুটমণিপুর পর্যটন কেন্দ্রের উন্নয়নের কোনও পরিকল্পনা রাজ্য সরকারের আছে কি না; এবং

(খ) থাকলে, কবে নাগাদ কাজ শুরু হবে?

**পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) হ্যাঁ, আছে। কেন্দ্রীয় সরকারের সহায়তায় মুকুটমণিপুরের নবনির্মিত দ্বিতীয় পর্যটন আবাসটির কাজ প্রায় সম্পূর্ণ। পুরাতন আবাসটিকেও সংস্কার করা হবে। পুরাতন এবং নতুন দুটি পর্যটন আবাসেরই পরিচালনার দায়িত্ব পশ্চিমবঙ্গ পর্যটন উন্নয়ন নিগমকে দেওয়ার সিদ্ধান্ত নেওয়া হয়েছে।

(খ) আশা করা যায়, ১৯৯৭ সালে নতুন পর্যটন আবাসটি চালু করা যাবে।

**ও.বি.সি.দের সার্টিফিকেট প্রদান**

২৩২। (অনুমোদিত প্রশ্ন নং ১৭৯৮।) **শ্রী অজয় দে :** তফসিলি জাতি ও আদিবাসী-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে কত জন ও.বি.সি.কে (১৯৯৬ সালের ৩১শে ডিসেম্বর পর্যন্ত) সার্টিফিকেট দেওয়া হয়েছে; এবং

(খ) বকেয়া সার্টিফিকেট দ্রুত দেওয়ার জন্য সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করেছে?

**তফসিলি জাতি ও আদিবাসি-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) ৩১শে ডিসেম্বর, ১৯৯৬ সাল পর্যন্ত ৭৯,১০১ জন ও.বি.সি.কে সার্টিফিকেট দেওয়া হয়েছে।

(খ) সার্টিফিকেট দ্রুত দেওয়ার জন্য এ পর্যন্ত ৩৫টি ক্যাম্প করা হয়েছে, তাছাড়া সার্টিফিকেট দেওয়ার বিধি সরলীকরণ করা হয়েছে। সরকারি নির্দেশনামার প্রতিলিপি গ্রন্থাগার টেবিলে রাখা হল।

**রাজ্যে ডিপ-টিউবওয়েল এবং মিনি ডিপ-টিউবওয়েলের সংখ্যা**

২৩৩। (অনুমোদিত প্রশ্ন নং ১৮৭৮।) **শ্রী নন্দদুলাল মাঝি :** জলসম্পদ অনুসন্ধান ও উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে কৃষিকার্যের কাজে ব্যবহারের জন্য ডিপ-টিউবওয়েল এবং মিনি ডিপ-টিউবওয়েল-এর সংখ্যা কত; এবং

(খ) তন্মধ্যে বাঁকুড়া জেলায় কত (ব্লকওয়ারী)?

**জলসম্পদ অনুসন্ধান ও উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) রাজ্যে কৃষিকার্যে ব্যবহারের জন্য এই দপ্তরের অধীনে ৩,৮৬৪টি গভীর নলকূপ এবং ১,১৩৭টি নিম্নক্ষমতাসম্পন্ন গভীর নলকূপ আছে।

(খ) উপরোক্ত নলকূপগুলির মধ্যে বাঁকুড়া জেলায় ৮৮টি গভীর নলকূপ ও ১৬১টি নিম্নক্ষমতাসম্পন্ন গভীর নলকূপ আছে। ঐ নলকূপগুলির ব্লকওয়ারী হিসাব নিম্নরূপ :

| ব্লকের নাম | গভীর নলকূপ | নিম্নক্ষমতাসম্পন্ন গভীর নলকূপ |
|---|---|---|
| বিষ্ণুপুর | ২৩ | ১৮ |
| সোনামুখী | ১৩ | ৩৫ |
| পাত্রসায়ের | ১৭ | ১৮ |
| কোতলপুর | ১৯ | ১২ |
| ইন্দাস | ৫ | ১৮ |

| ব্লকের নাম | গভীর নলকূপ | নিম্নক্ষমতাসম্পন্ন গভীর নলকূপ |
|---|---|---|
| বরজোড়া | ১ | ৬ |
| জয়পুর | ৫ | ১২ |
| ওন্দা | ৫ | ৪২ |
| মোট | ৮৮টি | ১৬১টি |

**সরকারি কাজে উর্দ্দু ভাষা ব্যবহার**

**২৩৪। (অনুমোদিত প্রশন নং ১৮৮৮।) শ্রী হাফিজ আলম সায়রাণী :** তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সরকারি কাজে উর্দ্দু ভাষা ব্যবহার সম্প্রসারণের জন্য সংশ্লিষ্ট দপ্তরে কোনও উর্দ্দু করেসপন্ডেস সেল আছে কিনা;

(খ) থাকলে, সেখানে উর্দ্দু টাইপিস্ট এবং অনুবাদকের সংখ্যা কত; এবং

(গ) উর্দু ভাষার শ্রী বৃদ্ধির জন্য উক্ত সেল নিয়ে সরকারের কোনও চিন্তা-ভাবনা আছে কি না?

**তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) হ্যাঁ। কলকাতা, ইসলামপুর ও আসানসোলে।

(খ) প্রতি সেলে আংশিক সময়ের একজন টাইপিস্ট ও একজন অনুবাদক আছেন।

(গ) হ্যাঁ। পরিকাঠামোকে আরও উন্নত করার চেষ্টা হচ্ছে।

**সুন্দরবনে পর্যটক নিবাস**

**২৩৫। অনুমোদিত প্রশ্ন নং ১৯০২।) শ্রী গোপালকৃষ্ণ দে :** সুন্দরবন বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সুন্দরবন উন্নয়ন পর্ষদের মাধ্যমে সুন্দরবন এলাকায় পর্যটকদের স্বার্থে পাথরপ্রতিমায় একটি পর্যটক নিবাস গড়ার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) থাকলে, কবে নাগাদ উক্ত নির্মাণ কাজ শুরু হবে বলে আশা করা যায়?

**সুন্দরবন-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**পশুচিকিৎসা কেন্দ্র স্থাপনের পরিকল্পনা**

**২৩৬।** (অনুমোদিত প্রশ্ন নং ১৯১০।) **শ্রী মহবুবুল হক্ঃ** প্রাণীসম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(খ) থাকলে, তা কোথায় কোথায় স্থাপনের পরিকল্পনা আছে?

**প্রাণীসম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**চাঁচোল পশুচিকিৎসা কেন্দ্রে ওষুধের অভাব**

**২৩৭।** (অনুমোদিত প্রশ্ন নং ১৯১৩।) **শ্রী মহবুবুল হক্ঃ** প্রাণীসম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপুর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, মালদহ জেলার চাঁচোল ১ নং ও ২ নং ব্লকের পশুচিকিৎসা কেন্দ্রগুলি ওষুধের অভাবে বন্ধ হবার উপক্রম হয়েছে; এবং

(খ) সত্যি হলে, উক্ত বিষয়ে সরকার কোনও ব্যবস্থা গ্রহণ করছে কি না?

**প্রাণীসম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**ফলতার গোবিন্দপুর গ্রামে পাট্টা বিতরণ**

**২৩৮।** (অনুমোদিত প্রশ্ন নং ১৯৩৪।) **শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** ভূমি ও ভূমি সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, ফলতার ১ নং বঙ্গনগর অঞ্চলের গোবিন্দপুর গ্রামে ওই মৌজায় কিছু জায়গা গোবিন্দপুর প্রাথমিক বিদ্যালয়সমেত দু'জন ব্যক্তিকে পাট্টা দেওয়া হয়েছে;

(খ) সত্যি হলে, কিসের ভিত্তিতে ঐ পাট্টা দেওয়া হয়; এবং

(গ) দেওয়া না হয়ে থাকলে দখলকারিদের বিরুদ্ধে সরকার কোনও ব্যবস্থা গ্রহণ করছে কি ন.

**ভূমি ও ভূমি-সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বিদ্যালয় সংলগ্ন ০.২৪ একর জমি একজনের নামে পাট্টা দেওয়া হয়েছে।

(খ) আইন অনুসারে পাট্টা দেওয়া হয়।

(গ) প্রশ্ন ওঠে না।

**কাঁথিতে বিরল প্রজাতির বাঘ**

২৩৯। (অনুমোদিত প্রশ্ন নং ২০৭০।) শ্রী **মৃণালকান্তি রায় ঃ** বনবিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, কাঁথি থানা এলাকায় কোনও বিরল প্রজাতির একটি বাঘ কিছুদিন আগে ধরা পড়েছে;

(খ) সত্যি হলে, বাঘটিকে কিভাবে ধরা হল; এবং

(গ) ঐ প্রজাতির বাঘ রাজ্যের কোন কোন এলাকায় পাওয়া যায়?

**বনবিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) প্রশ্ন ওঠে না।

**বাঁকুড়া জেলায় ডিপ-টিউবওয়েলের সংখ্যা**

২৪০। (অনুমোদিত প্রশ্ন নং ২১১৭।) শ্রী **নন্দদুলাল মাঝি ঃ** জলসম্পদ উন্নয়ন ও অনুসন্ধান বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বাঁকুড়া জেলায় সেচের জন্য মোট কতগুলি ডিপ-টিউবওয়েল আছে (ব্লকওয়ারী; এবং

(খ) তন্মধ্যে কতগুলি চালু আছে?

**জলসম্পদ উন্নয়ন ও অনুসন্ধান বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বাঁকুড়া জেলায় সেচের জন্য ডিপ-টিউবওয়েলের ব্লকওয়ারী সংখ্যা নিম্নরূপ ঃ

| ব্লকের নাম | ডিপ-টিউবওয়েল |
|---|---|
| বিষ্ণুপুর | ২৩ |

| | |
|---|---|
| সোনামুখী | ১৩ |
| পাত্রসায়ের | ১৭ |
| কোতলপুর | ১৯ |
| ইন্দাস | ৫ |
| বরজোড়া | ১ |
| জয়পুর | ৫ |
| ওন্দা | ৫ |
| মোট | ৮৮টি |

(খ) উপরোক্ত ডিপ-টিউবওয়েলের মধ্যে ৮০টি চালু আছে।

**ইন্দাস এলাকায় নতুন ডিপ-টিউবওয়েল স্থাপন**

২৪১। (অনুমোদিত প্রশ্ন নং ২১১৮।) **শ্রী নন্দদুলাল মাঝি :** জলসম্পদ অনুসন্ধান ও উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইন্দাস পঞ্চায়েত সমিতির অধীন ইন্দাস ২ নং গ্রামপঞ্চায়েতের আউসনাড়া, খোসবাগ ও কুমরুল মৌজায় নতুন ডিপ-টিউবওয়েল স্থাপন করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) থাকলে, উক্ত পরিকল্পনা কবে নাগাদ বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**জলসম্পদ উন্নয়ন ও অনুসন্ধান বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) বাঁকুড়া জেলায় আর. আই. ডি. এফ.২ প্রকল্পের ১৮টি মধ্যম ক্ষমতাসম্পন্ন গভীর নলকূপ স্থাপনের অনুমোদন পাওয়া গেছে। এই প্রকল্পগুলির স্থাপনের স্থান এখনও নির্ধারিত হয়নি।

(খ) এই প্রকল্পগুলি বাস্তবায়িত করার সময়সীমা ১৯৯৯ সালের ৩১শে মার্চ পর্যন্ত।

**Number of D.Gs, A.D.Gs, I.Gs and D.I.Gs in West Bengal**

**242.** (Admitted Question No. 2216.) **Shri Pankaj Banerjee :** Will the Minister-in-charge of the Home (Police) Department be pleased to state—

(a) how many D.Gs A.D.Gs, I.Gs and D.I.Gs are there in West Bengal; and

(b) what was the respective numbers in 1976-77?

**Minister-in-charge of the Home (Police) Department—**

| Designation | | | Number |
|---|---|---|---|
| (a) | DG | : | 4 |
| | ADG | : | 9 |
| | IG | : | 24 |
| | DIG | : | 36 |
| (b) | DG | : | Nil |
| | ADG | : | Nil |
| | IG | : | 1 |
| | Addl. IG | : | 2 (including 1 Commr. of Police, Calcutta) |
| | DIG | : | 13 (including 1 Jt. Commr. of Police, Calcutta) |

**ফলতায় শিশু বিকাশ প্রকল্প স্থাপনের পরিকল্পনা**

২৪৩। (অনুমোদিত প্রশ্ন নং ২০০২।) **শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** সমাজকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ফলতা এলাকায় সুসংহত শিশু বিকাশ প্রকল্প (অঙ্গনওয়াড়ী) চালু করার কোনো পরিকল্পনা সরকারের আছে কিনা; এবং

(খ) থাকলে, উক্ত পরিকল্পনা কবে নাগাদ বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**সমাজ-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, আছে। কেন্দ্রীয় সরকার ১৯৯৫-৯৬ বছরে ফলতা এলাকায় সুসংহত শিশু বিকাশ প্রকল্প চালু করার অনুমোদন দিয়েছেন।

(খ) আগামী ১ বছরের মধ্যে ফলতা এলাকায় সুসংহত শিশু বিকাশ প্রকল্প চালু হওয়ার সম্ভবনা আছে।

**কংসাবতী জলাধারকে পর্যটনকেন্দ্র করার পরিকল্পনা**

২৪৪। (অনুমোদিত প্রশ্ন নং ২০৮৪।) **শ্রী নন্দদলাল মাঝি ঃ** পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বাঁকুড়া জেলার কংসাবতী জলাধারকে কেন্দ্র করে ছোট ছোট নৌকা (বোট) ও

আনুষঙ্গিক সাজসরঞ্জাম দিয়ে উক্ত জলাধারকে পর্যটনকেন্দ্র করার পরিকল্পনা আছে কি না; এবং

(খ) থাকলে, কবে নাগাদ এর কাজ শুরু হবে বলে আশা করা যায়?

**পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) না। বর্তমানে এরূপ কোনও পরিকল্পনা সরকারের নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

**রাজ্যে সরকার নিয়ন্ত্রিত হিমঘরের সংখ্যা**

**২৪৫।** (অনুমোদিত প্রশ্ন নং ২০৯৯।) **শ্রী নির্মল ঘোষ :** কৃষিজ বিপণন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

রাজ্যে ৩১শে ডিসেম্বর, ১৯৯৬ পর্যন্ত সরকার নিয়ন্ত্রিত/আংশিক নিয়ন্ত্রিত/বেসরকারি ভাড়ায় নেওয়া হিমঘরের সংখ্যা কত? (জেলাওয়ারী হিসাব)

**কৃষিজ বিপণন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** রাজ্যে অদ্যাবধি কৃষিজ বিপণন বিভাগের নিয়ন্ত্রণে/আংশিক নিয়ন্ত্রণে বা বেসরকারি ভাড়ায় নেওয়া কোনও হিমঘর নেই।

**জেলে মানসিক ভারসাম্যহীন রোগীদের সংখ্যা**

**২৪৬।** (অনুমোদিত প্রশ্ন নং ২০৯৮।) **শ্রী নির্মল ঘোষ :** স্বরাষ্ট্র (কারা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে বিভিন্ন জেলে মানসিক ভারসাম্যহীন রোগী/রোগিনীর সংখ্যা কত; (জেলাওয়ারী) এবং

(খ) তাদের দৈনিক বরাদ্দকৃত খাবারের পরিমাণ কত?

**স্বরাষ্ট্র (কারা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) জেলাভিত্তিক হিসাব

| | পুরুষ | মহিলা | মোট |
|---|---|---|---|
| প্রেসিডেন্সী জেল | — | ৩ | ৩ |
| দমদম সেন্ট্রাল জেল | ২৯ | — | ২৯ |
| আলিপুর সেন্ট্রাল জেল | ২৩৬ | — | ২৩৬ |
| কন্টাই সাব জেল | — | ২ | ২ |
| | | | ২৭০ |

(খ) দৈনিক মাথাপিছু বরাদ্দকৃত খাদ্য ও তার পরিমাণ নিচে দেওয়া হল :

| | |
|---|---|
| তণ্ডুলজাতীয় খাদ্য | ৫৪০ গ্রাম |
| ডাল | ১৪৬ গ্রাম |

| | |
|---|---|
| আলু ও অন্যান্য সব্জি | ৩২০ গ্রাম |
| মাছ | ১০০ গ্রাম |
| ডিম | ১টি |
| দুধ | ৫০০ গ্রাম |
| তেল | ৪০ গ্রাম |
| চিনি, গুড় ও অন্যান্য মশলা | ৬৪.৭৫ গ্রাম |
| আচার চাটনী | ৭.২৫ গ্রাম |
| চা | ১০ গ্রাম |
| বিস্কুট | ২টি |
| পাকাকলা | ১টি |
| কমলালেবু | ১টি |

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** To-day I have received two notices of Adjournment Motion from Shri Saugata Roy and Shri Jatu Lahiri on the subject of five dead bodies recovered from the river Thakuran at Kultali on 28-3-97.

The subject matter of the Motions relates to day-to-day administration of the Government and do not call for the adjournment of the business of the House. Members may call attention of the government through Calling Attention, Mention etc. The members will also get ample scope to raise the matter during the voting and discussion on demand for grant of the related department.

I, therefore, withhold my consent to these motions. One member of the party may, however, read out the text of the motion as amended.

**Shri Saugata Roy :** This Assembly do now adjourn its business to discuss a definite matter of urgent public importance and of recent occurrence, namely :-

The deteriorating law and order situation in South 24 Parganas, particularly in Diamond Harbour Sub Division is causing worries to all concerned. Repeated clashes between SUCI supporters and ruling party members, who have been trying to take over the SUCI's area of influence. Corpses of 5 SUCI supporters, apparently killed by members of the ruling party, were discovered from a river in Kultali PS in Diamond Harbour Sub-Division. The SUCI has called a Bandh yester-

day in protest against the same. The Police, inspite of the Police Minister's assurance is not arresting culprits.

## CALLING ATTENTION

**Mr. Speaker :** Today, I have received three notices of Calling Attention on the following subjects, namely :

| | Subject | | Name |
|---|---|---|---|
| i) | Acute crisis of drinking water in Taltola Assembly Constituency. | : | Dr. Tapati Saha |
| ii) | Alleged deterioration of law and order situation in the district Hooghly. | : | Shri Kamal Mukherjee |
| iii) | Alleged spurt in anti-social activities at Panihati under Khardah Police Station in the district North 24 Parganas. | : | Shri Nirmal Ghosh |

I have selected the notice of Dr. Tapati Saha on the subject of Acute crisis of drinking water in Taltola Assembly constituency.

The Minister-in-charge may please make a statement to-day if possible or give a date.

**Shri Probodh Chandra Sinha :** On 3rd April, 1997.

## MENTION CASES

**শ্রী শশাঙ্কশেখর বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয, আপনার মাধ্যমে আমি পঞ্চায়েত, গ্রামীণ উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। নদীয়া জেলার করিমপুর এক নম্বর ব্লকের জনৈক ভদ্রমহিলাকে ৯০ সালের ১লা এপ্রিল অস্থায়ীভাবে কর্মী হিসাবে নিয়োগ করা হয়েছিল। বামফ্রন্ট সরকার এত দরিদ্র হিতৈষী, তারা বার বার দাবি করে তারা গরিবের এত বন্ধু কিন্তু ভাবতে অবাক লাগে আজকে তাঁকে মাত্র দুশো পঁচিশ টাকা দেওয়া হয় কিন্তু তার ন্যূনতম দেওয়া হয় না। যাতে তাকে স্থায়িত্বকরণ করা হয় এবং তাকে তার ন্যূনতম মজুরি দেওয়া হয়, তার জন্য বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী পরেশ পাল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে খাদ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মাণিকতলা কেন্দ্রের, বাগমারী, উল্টোডাঙ্গা, মুরারিপুকুর-এর যে সমস্ত মানুষের রেশন কার্ড নেই, সেই রেশন কার্ড পাওয়ার জায়গা শ্যামবাজার কর্পোরেশন অফিস কিন্তু

আমরা জানি যে যে কোনো মানুষকে আইডেন্টিফাই করার জন্য কাউন্সিলার বা এম. এল. এ.দের সার্টিফিকেট দেওয়া হয়। কিন্তু রেশন অফিসে সেই সমস্ত সার্টিফিকেট নিয়ে গেলে সেখানকার অফিসাররা সেটা ফেলে দেয় এবং তার উপর লিখে দেয় বাংলাদেশী বলে। আমরা জানি এমন যারা আছে যাদের ভোটার লিস্টে নাম আছে। ভোটার লিস্টের আইডেন্টিটি সার্টিফিকেট আছে। তাদের দরখাস্ত আজকে ছুঁড়ে ফেলে দেওয়া হয়। কংগ্রেসি এম.এল.এ. বা কাউন্সিলারের সই-এর উপর রেশন কার্ড দেওয়া হচ্ছে না। এর বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করার জন্য আমি বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

[12-30 – 12-40 p.m.]

**শ্রী গোপালকৃষ্ণ দে :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটা সঙ্কটপূর্ণ বিষয়ে বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, পশ্চিমবাংলার গ্রাম গ্রামান্তরে কেরোসিন তেলের সঙ্কট দেখা দিয়েছে। বীরভূমে ১৩ টাকা লিটার কেরোসিন তেলের এবং দক্ষিণ ২৪ পরগনায় বিশেষ করে সুন্দরবন এলাকায় ১০-১১ টাকা লিটার কেরোসিন তেল বিক্রি হচ্ছে। গ্রামবাংলার এটাই হচ্ছে চেহারা। কলকাতায় কেরোসিনের বরাদ্দ যেখানে সপ্তাহে ১ লিটার। আবার কোথাও কোথাও কোন মাসে ২ লিটারও দেওয়া হয়। সেখানে গ্রামে মাত্র ৭০০, ৮০০, ৯০০ গ্রাম বরাদ্দ হয়ে থাকে। তাই আমি এই কেরোসিন তেলের সুষম বন্টনের জন্য বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী অশোক মুখার্জি :** মাননীয় চেয়ারম্যান স্যার, দক্ষিণ ২৪ পরগনার আইনশৃঙ্খলার ব্যাপারে একটু আগে শ্রী সৌগত রায় বলছিলেন যে, নরঘাতক সি. পি. এম.। এর থেকে উত্তর ২৪ পরগনা জেলাও ব্যতিক্রম নয়। উত্তর ২৪ পরগনা, হাবড়া, অশোকনগর, মসলন্দপুর, গোবরডাঙ্গা সর্বত্রই সমাজবিরোধীদের দৌরাত্ম্য চরমে উঠেছে। অশোকনগরের বিধানসভার সদস্য এখানে বসে আছেন, ওঁনার দলেরই সহকর্মী খুন হয়েছে, কিন্তু এখনও পর্যন্ত আসামী চিহ্নিত হয়নি এবং খোঁজ পাওয়া যায়নি। হাবড়া, অশোকনগর, বারাসত থেকে শুরু করে সর্বত্রই সমাজবিরোধীদের দৌরাত্ম্য। মসলন্দপুরে গত ১ বছরে ৩৩টা খুন হয়েছে, সেখানে ডাকাতি হয়েছে। ভদ্রেশ্বর থানার ও.সি.র খুনিকে বসিরহাট মহকুমায় খুঁজে পাওয়া গেছে। সারা উত্তর ২৪ পরগনা জেলায় সমাজবিরোধীদের দৌরাত্ম্য। এই জেলা থেকে ৭ জন মন্ত্রী পশ্চিমবঙ্গকে নিয়ন্ত্রিত করছেন। সেই জেলাতেই সন্ত্রাস, খুন, রাহাজানি, ধর্ষণ ইত্যাদি হয়েই চলেছে। সেই কারণে এই জেলার নিরাপত্তার দাবিতে পুলিশমন্ত্রীর কাছে আবেদন জানাচ্ছি যে, যেন এই ব্যাপারে দৃষ্টি দেওয়া হয় এবং তা না হলে আগামী দিনে এই জেলায় এক ব্যাপক ভয়াবহ আইনশৃঙ্খলার অবনতির সৃষ্টি হবে এবং যার পরিণতি আপনাদেরই উপর বর্তাবে।

**শ্রী দেবীশঙ্কর পাণ্ডা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ইতিপূর্বে বহুবার উল্লেখ করেছি যে, আমার এলাকা নন্দীগ্রামে পানীয় জলের সঙ্কট দেখা দিয়েছে। এই ব্যাপারে আমি জনস্বাস্থ্য

কারিগরি দপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ওই এলাকার জলস্তর নিচে থাকায় এবং ওই অঞ্চলের টিউবওয়েল-এর সংখ্যা কম এবং খরা মরশুমে জলস্তর নিচে থাকায় অধিকাংশ টিউবওয়েলই বন্ধ হয়ে গেছে এবং জেলা পরিষদ থেকে টালা পাম্প-এর প্রয়োজনীয় যন্ত্রাংশের সরবরাহ সঠিকভাবে না হওয়ায় নতুন করে টিউবওয়েল বসানো সম্ভব হচ্ছে না এবং গ্রামপঞ্চায়েতগুলির সিংহভাগ পাম্প বসানোর জন্য জওহর রোজগার যোজনার টাকা খরচ করে ফেলেছে। ফলে টিউবওয়েল বসানো সম্ভব হচ্ছে না। ইতিমধ্যে উল্লেখ করেছি যে, ওই অঞ্চলে আন্ত্রিক দেখা দিয়েছে এবং তাতে একজন মারা গেছে। আমি যুদ্ধকালীন তৎপরতায় পানীয় জলের সঙ্কট সমাধান করতে মন্ত্রী এবং তাঁর দপ্তরের হস্তক্ষেপের জন্য আবেদন করছি।

**শ্রী অশোককুমার দেব ঃ** মিঃ স্পিকার স্যার, আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। রাজ্যের মানবাধিকার কমিশনের রিপোর্টে বলা হয়েছে যে, আলিপুর সেন্ট্রাল জেল থেকে শুরু করে, রাজ্যের যে জেলখানাগুলি আছে, সেই জেলখানায় দুর্নীতি চলছে এবং তার সাথে যারা জেল রক্ষী আছে, তারাও বেআইনি চালিয়ে যাচ্ছে।

সরকার এ ব্যাপারে নীরব। যারা দুর্নীতি করছেন সরকার তাদের জন্য কি ব্যবস্থা গ্রহণ করেছেন এবং যদি না করে থাকেন তাহলে আজ পর্যন্ত কেন করেননি? আমি এর আগে সরকারকে জানিয়েছি, কিন্তু কোনও লাভ হয়নি। সরকার এ ব্যাপারে নীরব। আমি অনুরোধ করব বিভাগীয় স্বরাষ্ট্রমন্ত্রী এবং কারামন্ত্রীর কাছে, যাতে এ ব্যাপারে অবিলম্বে ব্যবস্থা নেওয়া হয় এবং যারা দুর্নীতি করছেন তাদের বিরুদ্ধে শাস্তির ব্যবস্থা নেওয়া হোক। নতুবা দুর্নীতি বাড়বে। এব্যাপারে অবিলম্বে স্বরাষ্ট্রমন্ত্রী ও কারামন্ত্রীর হস্তক্ষেপ দাবি করছি।

**শ্রী শিবদাস মুখার্জি ঃ** (ওয়াজ নট প্রেজেন্ট।)

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে সরকার পক্ষের বক্তব্য শেষ হয়েছে। এখানে সবই বিরোধী পক্ষের লোকেরা বলছেন। বাংলার মানুষের সমস্যা নিয়ে আমরা চিন্তা-ভাবনা করছি। গঙ্গা চুক্তির ফলে পশ্চিমবঙ্গে সার্বিকভাবে গঙ্গার নাব্যতা হ্রাস পাবে। তার ফলে কলকাতা বন্দরের হাল আরও খারাপ হবে। সেদিন মুখ্যমন্ত্রী ও অর্থমন্ত্রী দিল্লিতে বসে ৩০ বছরের সর্বনাশা চুক্তি করেছিলেন। বৃষ্টিপাতের হার কমে যাচ্ছে। বিহার, উত্তরপ্রদেশ জল নিয়ে যাচ্ছে। ফলে ডাউনস্ট্রীমে জল কমে যাচ্ছে। পশ্চিমবঙ্গে জলের জোগান কমে যাচ্ছে। পশ্চিমবঙ্গে ন্যূনতম ৪০ হাজার কিউসেক জল না পাওয়া গেলে কলকাতা বন্দরের নাব্যতা কমে যাবে। গত ৭ তারিখ থেকে কলকাতা বন্দরে ১ লক্ষ ৭০ হাজার ক্যাপাসিটির জাহাজ ঢুকতে পারছে না। সেগুলো নোঙ্গর করে মাঝদরিয়ায় ফেলে রাখা হয়েছে। কলকাতা বন্দরের প্রয়োজনমাফিক জল নেই। আগে জলের স্যালিনিটি ছিল ৩১ পি.পি.টি., কিন্তু আজকে সেটা ৩১ পি.পি.টি. থেকে কমে ১৯ সি.পি.টি.তে দাঁড়িয়েছে। তার ফলে কলকাতা বন্দরের সামগ্রিক ক্ষতি হয়েছে। কলকাতা বন্দরের ক্ষতি হওয়ার মানে

পশ্চিমবঙ্গসহ পূর্ব ভারতের ব্যবসা-বাণিজ্য, উৎপাদন সমস্ত কিছু আজকে ব্যাহত হচ্ছে। কলকাতা বন্দরের বড় বড় জাহাজ আসা বন্ধ হচ্ছে। যার জন্য জাহাজগুলোকে বজ্‌বজে নোঙ্গর করে রাখা হয়েছে। একেকটা জাহাজ নোঙ্গর করে ফেলে রাখার ফলে প্রতিদিন ১২ লক্ষ টাকা করে খরচা হচ্ছে। ইন্টারন্যাশনাল শিপিং কর্পোরেশন সিদ্ধান্ত নিয়েছে তারা আর কোনও জাহাজ এখানে পাঠাবে না।

**শ্রী অধীররঞ্জন চৌধুরি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্র নবগ্রামের বিস্তীর্ণ এলাকার মানুষ বোরো চাষী। গত মরসুমে তারা বোরো চাষের জন্য জল পায়নি। ফলে তারা ভীষণ ক্ষতিগ্রস্ত হয়েছে। শত শত কৃষিজীবী মানুষ ব্যাঙ্ক থেকে লোন নিয়ে চাষ করতে চেয়েছিল। কিন্তু শুধুমাত্র জল না পাওয়ার জন্য তারা বোরো চাষ থেকে বঞ্চিত হয়েছে। সম্প্রতি জিওলজিক্যাল সার্ভে অফ ইন্ডিয়ার রিপোর্ট অনুযায়ী নবগ্রামের বিস্তীর্ণ এলাকার জলের স্তর নেমে গেছে। তার ফলে আগামী মরসুমে খরার সৃষ্টি হবে বলে আশঙ্কা করা হচ্ছে। এ ব্যাপারে অবিলম্বে ব্যবস্থা গ্রহণের জন্য সংশ্লিষ্ট মন্ত্রীমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। যাতে আগামী খরা মরসুমে জলের ব্যবস্থা করা হয়।

[12-40 – 12-50 p.m.]

**শ্রী চিত্তরঞ্জন দাসঠাকুর :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার নির্বাচন কেন্দ্র পাঁশকুড়ার মেঠোগ্রাম ব্লকের প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র দীর্ঘদিন ধরে বেহাল অবস্থায় পড়ে আছে। সন্ধ্যের পর সেটা ভুতুড়ে বাড়িতে পরিণত হয়। ওষুধ নষ্ট হয়, রোগীরা চিকিৎসা পায় না। উলুবেড়িয়া থেকে ডেবরা, এই ৫৬ কিলোমিটারের মধ্যে ঐটি একমাত্র চিকিৎসা কেন্দ্র। এই হাসপাতালটির পরিকাঠামোর উন্নতি ঘটিয়ে, এটিকে ১০০ শয্যাবিশিষ্ট হাসপাতালে উন্নীত করার জন্য আপনার মাধ্যমে আবেদন জানাচ্ছি।

## ZERO HOUR

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী তথা মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। সমগ্র দক্ষিণ ২৪ পরগনা জেলার বিস্তীর্ণ অঞ্চল জুড়ে পুলিশ প্রশাসনের সহযোগিতায় এবং সি.পি.এম.-এর সমাজবিরোধীদের দ্বারা আমাদের দলের নেতা এবং কর্মীদের খুন করা, তাদের অপহরণ করে হত্যা করার পর লাশ গুম করে দেওয়া, অগ্নিসংযোগ, ধর্ষণ, লুণ্ঠন এবং পরিকল্পিত আক্রমণের ঘটনা একের পর এক ঘটে চলেছে। সম্প্রতি কুলতলিতে আমাদের ৫ জন কর্মীকে নৃশংসভাবে হত্যাকাণ্ডের ঘটনা এই অভিযোগের সত্যতাকে আর একবার প্রতিষ্ঠিত করল। স্যার, এই ঘটনায় পশ্চিমবাংলার শুভবুদ্ধিসম্পন্ন মানুষ মাত্রেই স্তম্ভিত হয়ে যাবে।

স্যার, গত ২৫শে মার্চ কুলতলিতে কালীসুন্দরী পুলিশ ক্যাম্পের অনতিদূরে, আমাদের

এক কর্মী গোষ্ঠ ভুঁইয়া, সে বাড়ি যাওয়ার পথে সি.পি.এম. দুষ্কৃতিরা ধরে এবং অপহরণ করে নিয়ে প্রচণ্ড মারধোর করে, হাত-পা বেঁধে মহিষগোট কলোনিতে সি.পি.এম. সমর্থক চিত্ত বিশ্বাসের বাড়িতে আটকে রাখে। সংবাদ শুনে গ্রামবাসীরা স্থানীয় ক্যাম্প কালীসুন্দরী ক্যাম্পের সাহায্য চায় উদ্ধার করার জন্য। কিন্তু তাদের কাছ থেকে কোনও সাহায্য না পেয়ে গ্রামবাসীরাই উদ্যোগ নিয়ে মারাত্মক আহত অবস্থায় তাকে চিত্ত বিশ্বাসের বাড়ি থেকে উদ্ধার করে হাসপাতালে ভর্তি করে দেয় ২৫শে মার্চ। তার কিছুক্ষণ পরে ভুবনেশ্বরী-গুড়গুড়িয়া গ্রাম পঞ্চায়েতে সি.পি.এম.এর লোকেরা স্থানীয় পুলিশ ক্যাম্পের যোগসাজসে আমাদের কর্মীদের উপর আক্রমণ করে। এতে ২৫ জন আহত হয় এবং ৬ জনকে অপহরণ করে নিয়ে যায়। এই সংবাদে ·গ্রামবাসীরা এবং অপহৃতদের আত্মীয়স্বজনরা উদ্বেগের সঙ্গে ঐ পুলিশ ক্যাম্পের সাহায্য চায়—বিশেষ করে ঐ ৬ জনের প্রাণ নাশের আশঙ্কা থাকায় এই উদ্বেগ নিয়ে। কিন্তু অত্যন্ত পরিতাপের বিষয়, সেই পুলিশ ক্যাম্প অপহৃতদের উদ্ধার করার পরিবর্তে গ্রামবাসীদের উপর লাঠি চালায়, গুলি চালায় এবং ৭ জন মহিলা সহ ১৮ জনকে গ্রেপ্তার করে এবং মহিলাদের উপর পুলিশ বর্বর আচরণ করে। এই ৬ জনের অপহরণ এবং প্রাণনাশের আশঙ্কায় স্থানীয় থানাতে শুধু এফ.আই. আর.-ই করা হয়নি, তখন বিধানসভা চলছিল, আমার কাছে এই সংবাদ আসার পর আমি রাত দেড়টার সময় পুলিশ সুপারকে ফোন করি, ২৫ তারিখে। পুলিশ সুপার, হোম সেক্রেটারিকে ২৫ এবং ২৬ তারিখে জানানো হয়। আমরা বলেছিলাম, আমাদের অভিজ্ঞতায় অপহৃতদের খুন করা হতে পারে। ওঁরা প্রতিশ্রুতি দিয়ে অপহৃতদের উদ্ধারের চেষ্টা করবেন বললেন। আমরা বলেছিলাম, মৈপিঠে এইভাবে ৬ জনকে খুন করা হয়েছিল, আপনারা এঁদের উদ্ধার করুন। কিন্তু তাঁরা আমাদের কথায় ভ্রূক্ষেপ করেননি। কিন্তু গত ২৮ তারিখে বস্তাবন্দি অবস্থায় নদীতে লাশ পাওয়া গেল। স্যার, কি পৈশাচিকভাবে মারা হয়েছে শুনুন। ১৩ বছরের একটা ছেলে ক্লাস সেভেনে পড়ে তাকে প্রথমে বস্তায় ঢুকিয়ে সাবল দিয়ে পিটিয়ে আধমরা করা হয়। তার পর তাকে বার করে পেট চিরে নাড়িভুঁড়ি টেনে বার করা হয় এবং পরে সেই লাশ গায়েব করার চেষ্টা করা হয়। কিন্তু নদীতে ভেসে ওঠে। স্যার, আজকে আমাদের নাগরিকদের ব্যাপারে প্রশ্ন হচ্ছে, মানুষের জীবন ও সম্পত্তি রক্ষাও অন্যতম মানবিক অধিকার। আজকে সি.পি.এম. হলে, তাঁদের রাজনীতিতে বিশ্বাস করলে মানবাধিকার থাকবে আর যাঁরা বিরোধী দলে থাকবেন তাঁদের কোনও মৌলিক মানবাধিকার থাকবে না—এটা হতে পারে না। আমাদের দাবি সমস্ত অপরাধীদের অবিলম্বে গ্রেপ্তার করতে হবে এবং ওখানকার পুলিশ ক্যাম্পের যাঁরা অপরাধী তাদেরও উপযুক্ত শাস্তি বিধানের ব্যবস্থা করতে হবে। আজকে পুলিশ প্রশাসনকে নিরপেক্ষ এবং সংযত আচরণ করতে হবে। স্যার, ওখানে আজকে ধিক্কার দিবস পালিত হচ্ছে। এটা আজকে কিসের রাজত্ব চলছে? (এই সময় মিঃ স্পিকার পরবর্তী বক্তার নাম ডাকেন এবং উক্ত বক্তার মাইক বন্ধ হয়ে যায়।)

**শ্রীমতী শান্তা ছেত্রী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, দার্জিলিং পাহাড়ী এলাকার তিনটি মহকুমাতে স্কুল স্পোর্টস করার জন্য কোনও প্লেগ্রাউন্ড নেই। এ বিষয়ে যাতে প্রোগ্রাম নেওয়া হয় তার দাবি জানাচ্ছি।

**শ্রী তপন হোড় :** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট বিভাগীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, বীরভূম জেলায় আজকে লো ভোল্টেজ চলছে।

**(এই সময় মাননীয় সদস্য শ্রী দেবপ্রসাদ সরকার মহাশয় ওয়াক-আউট করেন।)**

স্যার, এর ফলে পানীয় জল এবং অন্যান্য ক্ষুদ্র শিল্পের ক্ষেত্রে সঙ্কট দেখা দিয়েছে। আবার অন্যদিকে, উচ্চমাধ্যমিক পরীক্ষা চলছে ফলে ছাত্রছাত্রীরা প্রচণ্ড অসুবিধার মধ্যে পড়েছে। মাননীয় মন্ত্রীমহাশয় আজকে এখানে উপস্থিত আছেন আমি তাঁকে আপনার মাধ্যমে এই সমস্যার কথা জানাতে চাই।

[12-50 – 1-00 p.m.]

স্যার, উচ্চমাধ্যমিক পরীক্ষা চলছে, গোটা সিউড়ী, বোলপুর ও রামপুরহাটে পানীয় জলের সঙ্কট চলছে। এই পানীয় জলের সঙ্কটের নিরসনের জন্য মাননীয় সংশ্লিষ্ট মন্ত্রীর হস্তক্ষেপ দাবি করছি।

**শ্রী তাপস ব্যানার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। পশ্চিমবঙ্গে এখন হাজার হাজার ওপেন্ হার্ট সার্জারির পেশেন্ট আছে, তাঁদের জীবন বিপন্ন হয়ে পড়েছে। যাঁদের ওপেন হার্ট সার্জারি হয় তাঁদেরকে প্রতিদিন 'ইউনিওর্য়াকেন' নামে একটি ওষুধ খেতে হয় এবং এটা যদি তাঁরা একদিন না খান তাহলে তাঁরা মৃত্যু মুখে পতিত হবেন। গত ৫, ৬ মাস ধরে এই ওষুধটি অমিল, পাওয়া যাচ্ছে না এবং ওষুধটি ব্ল্যাক হচ্ছে। যাঁদের কাছে ওষুধ জমানো ছিল তাঁরা খেতে পারছেন কিন্তু এর একটা অল্টারনেটিভ ওষুধ আছে, সেটা ব্লাড টেস্ট করে খেতে হয়। তাই আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর নিকট আবেদন এটা যেখানে যেখানে ব্ল্যাক হচ্ছে এবং যারা ব্ল্যাক করছে তাদের কঠিন শাস্তি দেওয়া হোক এবং হাজার হাজার ওপেন হার্ট সার্জারির পেশেন্ট যাঁরা আছে তাঁদেরকে সুস্থভাবে বাঁচার সুযোগ করে দেওয়া হোক।

**শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় :** (হাউসে উপস্থিত নেই।)

**শ্রী আব্দুস সালাম মুন্সী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় প্রাথমিক শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। নদীয়া জেলার প্রাথমিক শিক্ষা ব্যবস্থা ভেঙে পড়েছে। ওখানে ২০ বছর ধরে প্রাথমিক শিক্ষক নিয়োগ হয়নি এবং একশোটিরও বেশি স্কুল নো-টীচার হয়ে বন্ধ হয়ে গেছে এবং প্রায় ২৫০-৩০০টি স্কুলে একজন, দু'জন করে শিক্ষক

আছে। আমি নদীয়া জেলায় প্রাথমিক শিক্ষক নিয়োগের জন্য মুখ্যমন্ত্রী এবং আপনার দৃষ্টি আকর্ষণ করছি। নদীয়া জেলার প্রাথমিক শিক্ষা ব্যবস্থাকে বাঁচাতে শিক্ষক নিয়োগের ব্যবস্থা করা হোক।

**শ্রী সৌমেন্দ্রচন্দ্র দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় উচ্চশিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। উত্তরবঙ্গের ৬টি জেলার জন্য একটি মাত্র মেডিক্যাল কলেজ এবং একটি মাত্র ইঞ্জিনিয়ারিং কলেজ রয়েছে। উত্তরবঙ্গের হাসপাতালগুলিতে ডাক্তার যখন পাঠানো হয় তাঁরা যায় না। এই অবস্থায় দাঁড়িয়ে উত্তরবঙ্গে একটি মেডিক্যাল কলেজ এবং একটি ইঞ্জিনিয়ারিং কলেজের প্রয়োজন। উত্তরবঙ্গের উন্নয়নের জন্য বামফ্রন্ট সরকার অনেক পদক্ষেপ নিয়েছে এতে আদৌ কোনও ভুল নেই। উত্তরবঙ্গের মানুষের স্বার্থে, বিশেষ করে আসামে চিকিৎসা হয় কুচবিহার, জলপাইগুড়ির উপর ভিত্তি করে। এই অবস্থায় দাঁড়িয়ে আমি চাই কুচবিহারে একটি মেডিক্যাল কলেজ স্থাপন করার জন্য প্রয়োজনীয় সিদ্ধান্ত এই বাজেট অধিবেশনের মধ্যেই গ্রহণ করা হোক।

**শ্রী শশাঙ্কশেখর বিশ্বাস :** (হাউসে উপস্থিত নেই।)

**শ্রী সৌগত রায় :** স্যার, আপনি জানেন যে গতকাল কংগ্রেস দল কেন্দ্রের যুক্তফ্রন্ট সরকার থেকে সমর্থন প্রত্যাহার করে নিয়েছে। আমরা মনে করি যে গোটা ভারতবর্ষে একটা অস্বাভাবিক অবস্থা চলছিল, যেখানে ৪০ জনের একটি দলের নেতা লোকসভায় ৫৫০ জনের প্রতিনিধিত্ব করে প্রধানমন্ত্রী হয়েছিলেন। আমরা দেখেছি আমরা নিঃশর্তভাবে বাইরে থেকে সমর্থন করেছিলাম এই আশায় যে এঁরা ভারতীয় জনতা পার্টিকে রুখতে পারবে কিন্তু আমরা দেখলাম কেন্দ্রের যুক্তফ্রন্ট সরকার তারা পাঞ্জাবে ভারতীয় জনতা পার্টিকে ক্ষমতায় আসার সুযোগ করে দিল এবং এঁদের জিদের জন্যই উত্তরপ্রদেশে মুখ্যমন্ত্রী মায়াবতী এবং এঁদের জিদের জন্যই উত্তরপ্রদেশ ভারতীয় জনতা পার্টির হাতে চলে গেল।

আমরা দেখেছি যে, দেশে অত্যাবশ্যকীয় জিনিসের দাম নিয়ন্ত্রণে কেন্দ্রীয় সরকার সম্পূর্ণভাবে ব্যর্থ হয়েছে। আমরা দেখলাম যে, এইভাবে বাইরে থেকে সমর্থন দেওয়ার ফলে দেশের প্রাচীনতম এবং বৃহত্তম দল কংগ্রেস ক্ষতিগ্রস্ত হচ্ছিল। তাই কংগ্রেস সমর্থন প্রত্যাহার করে নিয়েছে। স্বভাবতই এর একটা প্রভাব পশ্চিমবাংলার ওপর পড়বে। সেজন্য আমার বিনীত আবেদন আজকে কংগ্রেসকেই মন্ত্রিসভা গঠন করতে দেওয়া দরকার; সুতরাং বামপন্থীরা বাইরে থেকে নিঃশর্তভাবে কংগ্রেসকে সমর্থন করুন। এই আহ্বান আমি জানাচ্ছি। যেভাবে কংগ্রেস ১০ মাস ওঁদের সরকারকে সমর্থন করেছে, আজকে বিজেপি'কে রুখতে ওঁদেরও কংগ্রেসকে সমর্থন করা প্রয়োজন। সেটা করবেন কিনা ওঁরা স্পষ্ট করে বলুন। তা নাহলে দেশে একটা অনিশ্চিত অবস্থার সৃষ্টি হবে।

**শ্রী সুধীর ভট্টাচার্য :** মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুতর

বিষয়ের বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। স্যার, আমার ফলতা বিধানসভা কেন্দ্রে কেরোসিন তেলের একটা বিরাট সঙ্কট দেখা দিয়েছে। ফলে একদিকে চাষের জন্য সেচের জল তোলার অসুবিধা হচ্ছে, অপরদিকে মাধ্যমিক ও উচ্চ মাধ্যমিক পরীক্ষার সময় ছাত্র-ছাত্রীরা কেরোসিনের অভাবে পড়াশুনা করতে পারছে না। কোথাও ৭০০, কোথাও ৮০০, কোথাও ৯০০ করে তেল দেওয়া হচ্ছে। একে গ্রামে বিদ্যুৎ নেই, তারপর কেরোসিনের অভাব, ফলে এক চরম সঙ্কট সৃষ্টি হয়েছে। অথচ আমরা লক্ষ্য করছি কলকাতায় দেড় লিটার, দু'লিটার, আড়াই লিটার করে তেল দেওয়া হচ্ছে। গ্রামের মানুষ বঞ্চিত হচ্ছে। গ্রামে বিদ্যুৎ নেই, আবার সেখানে কেরোসিন তেলও দেওয়া হচ্ছে না। এই রকম একটা অব্যবস্থার মধ্যে দিয়ে পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার চলছে। গ্রামের পড়ুয়াদের পড়াশুনায় অসুবিধা হচ্ছে। এই অবস্থায় আমি ফলতার বিধায়ক হিসাবে এবং পশ্চিমবাংলার একজন বিধায়ক হিসাবে বলছি, সরকার অবিলম্বে এবিষয়ে ব্যবস্থা গ্রহণ করুন—গ্রামাঞ্চলের সঙ্কট দূর করার জন্য গ্রামাঞ্চলে বেশি করে কেরোসিন তেল দেবার ব্যবস্থা করুন। অবিলম্বে গ্রামঞ্চলে দেড় থেকে দু'লিটার করে কেরোসিন তেল দেবার আমি দাবি জানাচ্ছি। ধন্যবাদ।

**শ্রী অজয় দে ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাইছি। স্যার, গত প্রায় ১০ দিন ধরে গোটা নদীয়া জেলায় ব্যাপকভাবে লোড শেডিং চলছে। বিশেষ করে সন্ধ্যার পর থেকেই দেখা যাচ্ছে যে, যেটুকু বিদ্যুৎ আসছে তাও লো-ভোল্টেজ-এ। পরীক্ষা চলছে, পরীক্ষার্থীরা ব্যাপকভাবে নাকাল হচ্ছে। বাজারে ৮-১০ টাকা লিটার দরে কেরোসিন তেল ব্ল্যাকে বিক্রি হচ্ছে। এই অবস্থায় চাষীরা সেচের জল পাচ্ছে না, পানীয় জলেরও সঙ্কট দেখা দিয়েছে। আমি বিদ্যুৎমন্ত্রীকে বলছি, যে অবস্থার সৃষ্টি হয়েছে, এটা ভয়াবহ—সন্ধ্যার পরে ১ ঘন্টা, দেড় ঘন্টাও বিদ্যুৎ পাওয়া যাচ্ছে না। জরুরি ভিত্তিতে এই অবস্থার মোকাবিলা করার জন্য আমি মাননীয় বিদ্যুৎ মন্ত্রীকে অনুরোধ জানাচ্ছি।

[1-00 – 3-00 p.m. (including adjournment)]

**শ্রী পদ্মনিধি ধর ঃ** স্যার, আমি একটা অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয় এখানে উল্লেখ করছি। স্যার, পুরুলিয়ায় অস্ত্র বর্ষণ হয়েছিল এবং সে ঘা এখনও শুকোয়নি। কিম ডেভি এখনও ঘুরে বেড়াচ্ছে—আনন্দমার্গীদের সঙ্গে যোগসাজস আছে। তারপর আবার পি.টি.আই.র সংবাদে দেখলাম গত ২৬ তারিখ মেদিনীপুর জেলার চুংকুলিয়া গ্রামে—কলাইকুণ্ডা এয়ার-বেস থেকে মাত্র ১২ কিলোমিটার দূরে রাত্রিবেলা হেলিকপ্টার থেকে আয়রণ রড়, ওয়ার নেট ইত্যাদি দ্রব্য প্রায় ৩৪ কিলোগ্রাম ফেলা হয়েছে। পুলিশকে সংবাদ দেওয়া হয়। পুলিশ সেগুলো নিয়ে কলাইকুণ্ডা এয়ারবেস অফিসারদের সংবাদ দেয়। তারপর তারা এই সমস্ত বিদেশি জিনিসপত্র নিয়ে এখন কলাইকুণ্ডার এয়ারবেসে পরীক্ষা-নিরীক্ষা করছে। আমি তাই দাবি করছি, এই সম্পর্কে আমাদের স্বরাষ্ট্রমন্ত্রী কেন্দ্রের স্বরাষ্ট্রমন্ত্রীর সঙ্গে যোগাযোগ করে এই ধরনের রাষ্ট্রবিরোধী যে ষড়যন্ত্রগুলি চলছে সেই ব্যাপারে অবিলম্বে ব্যবস্থা গ্রহণ করুন। তা

না হলে পুরুলিয়ায় এখন যেমন বহু অস্ত্র আমরা উদ্ধার করতে পারিনি, সেগুলি এখন সমাজবিরোধী এবং রাষ্ট্রবিরোধীদের হাতে গেছে, ঠিক সেইরকম ক্ষেত্রেও ঘটবে। এর পিছনে কারা রয়েছে তা সনাক্ত করার জন্য অবিলম্বে ব্যবস্থা গ্রহণের দাবি জানাচ্ছি।

**শ্রী আব্দুল মান্নান :** (অনুপস্থিত)

**শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে সভার শুরুতে বিষয়টি আলোচিত হয়েছে, তবুও আমি বিষয়টি উল্লেখ করছি। গতকাল কংগ্রেস দল তার ১১২ বছরের ইতিহাসের মধ্যে আর একটা আত্মঘাতী সিদ্ধান্ত নিয়েছে। ফলে সারা দেশে সম্প্রদায়িক মৌলবাদী শক্তি এতে উৎসাহিত হয়েছে। কংগ্রেস দল কেন্দ্রের যুক্তফ্রন্ট সরকারকে যে সমর্থন করেছিল সেই সমর্থন তারা প্রত্যাহার করে নিল। আমরা জানি, কংগ্রেসের ইতিহাসই হচ্ছে এই রকম। এইরকম অতীতে ২ বার কেন্দ্রে যে অকংগ্রেসি সরকার ছিল তাদের উপর থেকে সমর্থন প্রত্যাহার করে নিয়েছিল। এটা দেখা যাচ্ছে, কংগ্রেসের যিনি সভাপতি এবং কংগ্রেসের প্রাক্তন প্রধানমন্ত্রী ও প্রাক্তন সভাপতি এবং বিরোধী দলের নেতা তাঁরা সবাই. আজকে মামলায় ফেঁসে গেছেন। বিভিন্ন রকম দুর্নীতির সঙ্গে জড়িত হয়ে পড়েছেন, বিভিন্ন অপরাধের সঙ্গে জড়িত হয়ে পড়েছেন। তাই মামলা যখন তার নিজস্ব গতিতে এগুচ্ছে, তখন আমরা দেখলাম, কেন্দ্রের সরকারের উপর চাপ সৃষ্টি করার জন্য সমর্থন প্রত্যাহার করে নিয়ে কংগ্রেস এক আত্মঘাতী সিদ্ধান্ত নিলেন। এইভাবে কংগ্রেস এক ভয়ঙ্কর অদূরদর্শিতার পরিচয় রাখলেন। ১১২ বছরের পুরানো কংগ্রেস দল, আমাদের দেশে যাদের স্বাধীনতা সংগ্রামের ঐতিহ্য ছিল সেই কংগ্রেস দল আজকে কত নিচে নেমে গেছে। আজকে এই কংগ্রেস দল একটা রাজনৈতিক দেউলিয়া দলে পরিণত হয়েছে, নীতিহীন দলে পরিণত হয়েছে। এর ফলে আজকে ভারতবর্ষের রাজনীতিতে যে অনিশ্চয়তা সৃষ্টি হয়েছে তার জন্য সম্পূর্ণ দায়ী এই কংগ্রেস দল। এর ফলে আজকে ভারতীয় জনতা পার্টির মতো মৌলবাদী পার্টি শক্তিশালী হবে। এতে দেশের ভাল হবে না। এরজন্য কংগ্রেসকে একদিন মূল্য দিতে হবে। দেশবাসী কংগ্রেসকে ডাস্টবিনে ছুঁড়ে ফেলে দেবেন।

**মিঃ স্পিকার :** এখন বিরতি। আবার আমরা মিলিত হবো ২-৩০ মিনিটে।

(At this Stage the House was adjourned till 2-30 p.m.)

**(After adjournment)**

[2-30 — 2-40 p.m.]

## DISCUSSION AND NOTING ON DEMAND FOR GRANTS DEMAND NOS 18 & 19

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় ১৮ নং দাবির

৩৮ কোটি ৩৫ লক্ষ টাকা এবং ১৯ নং দাবির ৩৮ কোটি ৮ লক্ষ ৬০ হাজার টাকা, এই যে ব্যয়বরাদ্দ ধরা হয়েছে, এর বিরোধিতা করে কয়েকটি কথা বলতে চাই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রশাসন পশ্চিমবাংলার মানুষের জন্য। কিন্তু বর্তমান প্রশাসন এক দলীয় শাসন কায়েম করার জন্য সি.পি.এম. পার্টির পার্টি-স্বার্থ চরিতার্থ করার জন্য এক দলীয় শাসন প্রতিষ্ঠিত হয়েছে। এটা শুধু আমার কথা নয়, সারা পশ্চিমবাংলার কথা। ফ্রন্ট সরকার যখন প্রথম ১৯৭৭ সালে এল, তখন মুখ্যমন্ত্রী বলেছিলেন যে একটা পরিচ্ছন্ন প্রশাসন তিনি উপহার দেবেন। আমি আজকে সেই পরিচ্ছন্ন প্রশাসনের নমুনা দিচ্ছি। মুখ্যমন্ত্রী ২০ বছর ধরে পশ্চিমবাংলার দায়িত্বে আছেন। তাঁর উপস্থিতিতে গোটা বামফ্রন্ট সরকার প্রশাসন যন্ত্রটাকে বিকল, পঙ্গু এবং দুর্নীতিগ্রস্ত করে দিনের পর দিন একটা চক্রান্ত চলছে। যার জন্য এই দপ্তরের বি.ডি.ও. থেকে চীফ সেক্রেটারি পর্যন্ত সমস্ত জায়গায় নিজেদের দলীয় লোকেদের বসিয়ে, নিজেদের সমর্থকদের বসিয়ে দেওয়া হয়েছে। আমার প্রথম আপত্তি এই প্রশাসন যন্ত্রটাকে যদি রাইটার্স বিল্ডিং থেকে পরিচালনা করা হত তাহলে একটা কথা ছিল। কিন্তু এই প্রশাসন যন্ত্রটা চালায় একটা এক্সট্রা-কনস্টিটিউশনাল অথরিটি। অর্থাৎ আলিমুদ্দিন স্ট্রীট থেকে এই প্রশাসন যন্ত্রটা চলে। এই ডিপার্টমেন্টের একটা পোস্টিং-এর ব্যাপারে, কে কোথায় যাবে, সবই ঠিক হয় ঐ একটা জায়গা থেকে। পার্টির কাছে মুখ্যমন্ত্রী জ্যোতি বসুর টিকি বাঁধা। কারণ তিনি পার্টির কাছে দায়বদ্ধ, পশ্চিমবাংলার জনগণের কাছে নয়। তাঁর পার্টির উর্ধ্বে কিছু করার কোনও ক্ষমতা নেই। তাই পশ্চিমবাংলার প্রশাসন আজকে এই অবস্থায় এসে পৌঁছেছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের এই প্রশাসন যন্ত্র, যে প্রশাসন যন্ত্রের দ্বারা মানুষ কোনও উপকার পায় না। এই প্রশাসন যন্ত্রের দ্বারা ভোটার লিস্টে কারচুপি করা হয় এবং ভোটার লিস্টে কারচুপি করার জন্য রাইটার্স বিল্ডিং থেকে বি.ডি.ও. অফিস পর্যন্ত ফতোয়া জারি করা হয়। এই কারচুপি করার জন্য এই প্রশাসন। জনগণ যদি বুঝতো তাহলে আলাদা কথা। এই প্রশাসনের জন্য আমাদের কত খরচ হয়? মুখ্যমন্ত্রীকে স্মরণ করিয়ে দিই, উনি হয়তো দুঃখ পাবেন, ১৯ নং দাবিতে ৯২-৯৩ সালে ধরা হয়েছিল ২২ কোটি ৮৫ লক্ষ ৯৬ হাজার টাকা। তার ভেতর আপনি ২ কোটি ৬০ লক্ষ ৩৬ হাজার টাকা খরচ করতে পারেননি। ৯৫-৯৬ সালে সেই ২২ কোটির জায়গায় ২৮ কোটি ৪ লক্ষ টাকা হল।

খরচ করতে পারেননি কত? ৫ কোটি ৫৩ লক্ষ টাকা। ১৮ নং খাত, সেক্রেটারিয়েট যেখানে বসে থাকেন, ঐ মহাকরণ যেখান থেকে বসে ফতোয়া জারি করেন কি করে সি. পি. এম.কে বাঁচাতে হবে। তারপর ১৯ নং খাত যেটাতে বি.ডি.ও. অফিস থেকে ডিস্ট্রিক্ট অ্যাডমিনিস্ট্রেশন পর্যন্ত সমস্ত রয়েছে সেখানে ১৯৯২-৯৩ সালে ছিল ২২ কোটি ২৬ লক্ষ ৬০ হাজার টাকা, খরচ হয়নি ৭৪ লক্ষ ৮২ হাজার টাকা, সেটা বেড়ে দাঁড়াল ১৯৯৬-৯৭ সালে ৩৩ কোটি ২৫ লক্ষ ৬০ হাজার টাকাতে। ভাবতে পারেন—৯২-৯৩ সালে যেটা ছিল ২২ কোটি টাকা ৯৬-৯৭ সালে সেটা হল ৩৩ কোটি ২৬ লক্ষ টাকা। কিন্তু এর বদলে

কি প্রশাসন আমরা পেয়েছি? এই প্রসঙ্গে বলতে গিয়ে আমি মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে কয়েকটি প্রশ্ন তুলে ধরবো, আশা করি তিনি এর জবাব দেবেন। রামনগরে আমাদের কংগ্রেস প্রার্থী হেরেছিল—কাঁথিতে ৩৯ ভোটে, সেখানে কেন রিকাউন্টিং-এর অর্ডার দেননি? দেননি তার কারণ সেখানে সি.পি.এম.-এর কর্তারা বসে আছেন এবং ৩৯ ভোটে হেরে যাবার পর রিকাউন্টিং-এর প্রেয়ার করলেও বসিয়ে রাখা হয়েছে ঘন্টার পর ঘন্টা এবং ৫ ঘন্টা পরে হেম পাণ্ডে নির্দেশ দিলেন ওখানে রিকাউন্টিং হবে না। আবুল বাসার ১৩৯ ভোটে জিতেছিলেন। ৩৯ ভোটে হারলে রিকাউন্টিং হয় না। আর ওদিকে দক্ষিণ ২৪ পরগনার সি.পি.এম. নেতার স্ত্রী হারছে, সহ্য করা যায় না তাই সেখানে রিকাউন্টিং করা হল। রিকাউন্টিং করা হল তার কারণ সি.পি.এম.এর নেতার স্ত্রী হেরে যাচ্ছে তাকে জেতাতে হবে।

(গোলমাল)

স্যার, এদের গায়ে জ্বালা ধরবে। আমি একটি কেন্দ্রের নির্বাচিত সদস্য। আমার ওখানে ভোটে জালিয়াতি করার জন্য ৫ হাজার ৬ নং খম জমা দেওয়া হল। আমি গেলাম মিঃ মগনের কাছে। তিনি বললেন খবর নিচ্ছি। ইতিমধ্যে এস.ডি.ও. ধরা পড়ে গিয়েছে, বি.ডি.ও. মার খাচ্ছে। সেখানে যেদিন লাস্ট ডেট অব ইনক্লুসন অব ভোটার্স সেখানে জালিয়াতি করা হয়েছে। মানিক ভৌমিক ৯৬ ভোটে হেরে গিয়েছে, সেখানে কি করা হয়েছে? আজকে অত্যন্ত পরিতাপের বিষয় যে বি.ডি.ও.দের কাজ হচ্ছে ভোটার লিস্ট ঠিক করে দেওয়া। এস.ডি.ও.দের কাজ হচ্ছে যে ভোটার লিস্টে ভোট হয় সেই ভোটার লিস্টে তৈরি করে দেওয়া এবং পোলিং অফিসার, প্রিসাইডিং অফিসার ঠিক ঠিক অ্যাপয়েন্ট করা যারা হবেন কো-অর্ডিনেশন কমিটির লোক। এই হচ্ছে আজকের অবস্থা। অত্যন্ত দুঃখের কথা, প্রশাসনযন্ত্র যেভাবে চলছে তার দিকে ঘুরেও তাকিয়ে দেখেন না এস.ডি.ও., বি.ডি.ও.রা। এই যে আজকে ৩ হাজার ৪ শো গ্রামপঞ্চায়েতের মধ্যে মাত্র ৩১৩টির অডিট হয়েছে, বাকিগুলির হয়নি সে দিকে তারা দৃষ্টি দেন না কারণ তা দিলে সি.পি.এম.-এর যে সমস্ত পঞ্চায়েত প্রধান চোর তারা ধরা পড়ে যাবে।

[2-40 – 2-50 p.m.]

তাকে ধরতে গেলে নিজেদের লোক ধরা পড়বে, তাই তাকে ধরা যাবে না। সেজন্য সেগুলি অডিট করা হল না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনাকে আমি একটা কথা বলি। খড়গপুরের একজন এস.ডি.ও., তিনি সৎ, নিষ্ঠাবান লোক ছিলেন। কিন্তু ভোটের আগে তাকে সরিয়ে দেওয়া হল। কেন সরিয়ে দেওয়া হল? না, দক্ষ লোক রাখা যাবে না। আমি কত উদাহরণ দেব। হেম পাণ্ডের মাধ্যমে খড়গপুরের এস.ডি.ও.কে সরানো হল, কারণ তিনি দক্ষ এবং নিষ্ঠাবান লোক ছিলেন। আর একজন এস.ডি.ও., তিনি ভোটের ব্যালট পেপারে ছাপ্পা মারছেন, অন্য অফিসারদের সরিয়ে দিয়ে ব্যালট সীল করছেন, কারণ

সি.পি.এম.কে জেতাতে হবে। সেই এস.ডি.ও. অ্যারেস্ট হলেন। তারপরে দেখা গেল তাকে আরামবাগে গণ-সম্বর্ধনা দেওয়া হচ্ছে। অদ্ভুত ব্যাপার। একজন এস.ডি.ও. তিনি ভোটের ব্যালট পেপারে ছাপ্পা মারছেন, অন্য যারা ভোটের ডিউটি করতে এসেছে, তাদের সরিয়ে দিয়ে ঘর বন্ধ করে সি.পি.এম.কে ছাপ্পা মেরে তাদের জেতানো হচ্ছে, জেতাবার পরে তিনি অ্যারেস্ট হচ্ছেন। তারপরে দেখা যাচ্ছে যে তাকে গণ-সম্বর্ধনা দেওয়া হচ্ছে সি.পি.এম. পার্টি থেকে। আমাদের দুর্ভাগ্যের বিষয়, পশ্চিমবঙ্গে মুখ্যমন্ত্রী বহুদিন আছেন, ২০ বছর ধরে আছেন, এর জন্য মনে হয় না যে তার ন্যূনতম করুণা আছে। সবংয়ে মানস ভুঁইয়াকে সরানো হল। একজন অ্যাডিশনাল এস.পি.কে ভোটের সাতদিন আগে পোস্টিং দেওয়া হল। পোস্টিং দিয়ে তাকে কি বলা হল? বলা হল যে তুমি ৩/৪টি বুথের দায়িত্বে থাকবে। রাত্রি বেলায় ভোটের ব্যালট পেপার গাড়ি করে নিয়ে পালিয়ে গেল। ভোটের সাতদিন আগে তাকে পোস্টিং দেওয়া হয়েছিল। সেই এ.এস.পি.কে প্রোমোশন দেওয়া হল। পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী, আপনাকে বলি, যেহেতু সূর্যকান্ত মিশ্রের এলাকার ডি.এম., সুতরাং তাকে সরানো যাবে না। মানস ভুঁইয়া সেখানে রি-কাউন্টিং চেয়েছিলেন, কিন্তু সেটা হল না। কেন হল না? হল না এই জন্য যে কংগ্রেস সেখানে কম ভোটে হেরেছে। যদি রি-কাউন্টিং হয় তাহলে ফল অন্য রকম হতে পারে। সেজন্য হল না। আর যেখানে সি. পি. এম. কম ভোটে হেরেছে সেখানে রি-কাউন্টিং হবে। এইভাবে আপনারা সরকার গঠন করেছেন। আপনারা ঐ বি.ডি.ও., এস.ডি.ও., ডি.এম. এদের আশীর্বাদে সরকারে এসেছেন। তা নাহলে আপনারা আসতে পারতেন না এবং জ্যোতিবাবুও মুখ্যমন্ত্রী হতে পারতেন না। আজকে এদের পদস্পর্শে আপনারা জিতে গেছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ২৪-পরগনার ডি.এম. বাসুদেব ব্যানার্জি, তার কি ফাংশন ছিল? আমার কাছে বই আছে, বাসুদেব ব্যানার্জির স্বাক্ষরিত বই। আমি সঙ্গে করে নিয়ে এসেছি ফর অফিসিয়াল ইউস। হোল ডিস্ট্রিক্টে কংগ্রেসের স্ট্রং হোল্ড যে বুথগুলিতে ছিল সেই বুথগুলিকে সেন্সেটিভ, 'এ' বলে ডিক্লিয়ার করা হয়েছে। আমার কাছে বই আছে, আপনি দেখে নিতে পারেন। যে বুথগুলিতে কংগ্রেসের প্রাধান্য আছে, কংগ্রেস জিততে পারে সেগুলিকে সেন্সেটিভ 'এ' বলে ঘোষণা করা হয়েছে। আমি ৪৬টি অভিযোগ দিয়েছিলাম ৪৬ফ ইলেকশন অফিসারের কাছে। সেই ৪৬টির একটিও সেন্সেটিভ 'এ' হয়নি। তার পরিবর্তে যে সব জায়গায় ৭০ পার্সেন্ট আমরা ভোট পাই সেই বুথগুলিকে সেন্সেটিভ 'এ' বলে ডিক্লিয়ার করা হয়েছে। আপনার যদি সময় থাকে আপনি দেখে নিতে পারেন, আমি ফ্লাগ দিয়ে রেখেছি। ছাপান বই একটা জেলার। আর ডি.এম.কে হবেন? ডি.এম. হবেন অধিকাংশ ক্ষেত্রে ডব্লু.বি.এস. অফিসাররা। আমাদের ২৪-পরগনায় ডব্লু.বি.সি.এস. অফিসার জীবনে ডি.এম. হয়নি।

আমি শুনেছি, এখন যিনি ডি.এম. হয়ে গেছেন সাউথ ২৪-পরগনায় তিনি একজন ডব্লু.বি.সি.এস. অফিসার, কিন্তু তার ফার্স্ট পোস্টিং হয়েছে ওখানে, কারণ তিনি সি.পি.এম.-এর কথা শোনেন, কাজেই তাকে পুরস্কার দিতে হবে। তারজন্য বাসুদেব ব্যানার্জিকে পুরস্কার

দিয়ে স্পেশ্যাল পোস্টিং করে নিয়ে যাওয়া হয়েছে রাইটার্স বিল্ডিংয়ে। তিনি মেদিনীপুরের মতো জেলায় শুধু রিগিংই করেননি, তোষামোদের বন্যায় ভাসিয়ে দিয়েছেন। আমাদের আগে জানা ছিল যে, অধিকাংশ এস.ডি.ও.-রা কাজ করতেন। এখন একজন এস.ডি.ও.-র নাম করতে পারবেন কি যিনি সি.পি.এম.-এর কোনও লোক গেলে তাকে নিজের চেয়ার ছেড়ে না দেন? এখন বি.ডি.ও. অফিসগুলি সি.পি.এম. পার্টির ব্লক অফিস, এস.ডি.ও. অফিসগুলি সি.পি.এম. পার্টির সাব-ডিভিশনাল অফিস এবং ডি.এম. অফিসগুলি সি.পি.এম. এর ডিস্ট্রিক্ট পার্টি অফিসে পরিণত হয়েছে। বেবী পাত্র আগে ছিলেন এ.ডি.এম., দক্ষিণ ২৪ পরগনা। যিনি একটি কনফারেন্সে বসে আছেন, সেই সময় মিঃ পুততুণ্ডা ঢুকছেন। তার নাম বলছি না, বললেই এক্সপাঞ্জ হবে। তিনি ঢুকলে উনি পরিচয় করিয়ে দিচ্ছেন—হিয়ার ইজ মাই ফ্রেন্ড। এ.ডি.এম. পরিচয় করিয়ে দিচ্ছেন! হোয়াট ইজ হিজ স্ট্যাটাস? হু ইজ হি? তিনি পার্টিতে ভাল পোজিশনে রয়েছেন, সেখানে পার্টিকে টোটাল কন্ট্রোল করেন! আপনি সেই ডি.এম., এস.ডি.ও., বি.ডি.ও.দের জন্য পয়সা চাইবেন? সেই সেক্রেটারিয়েটের জন্য পয়সা চাইবেন? আপনি নিজে বলেছেন—কোন সেক্রেটারিকে কাজ করতে বলব, তাঁরা তো সময় মতো অফিসেই আসেন না। আপনি নিজে আক্ষেপ করে একথা বলেছিলেন। জানি না, হয়তো বয়সের ভারে মাঝে মাঝে ও ধরনের আক্ষেপ আপনি করছেন। কিন্তু যে সেক্রেটারিয়েট কাজ করে না তার জন্য আপনি পয়সা চাইছেন! তাদের বেতন দেবার জন্য পয়সা চাইছেন, কারণ আপনাদের ক্ষমতায় বসে থাকতে হবে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি একটি করে বি.ডি.ও.-দের কাহিনী আমি তুলে ধরছি। প্রতিটি জেলার বি.ডি.ও. অফিসগুলোতে যান, দেখবেন যে, সেখানে এখন থেকেই শুরু হয়ে গেছে কি করে আগামী পঞ্চায়েত নির্বাচন করতে হবে, তারজন্য ভোটার লিস্ট কি করে তৈরি করতে হবে। আজকে পার্টি-ফোর্স হিসাবে সরকারি দপ্তরে আমলাদের রেখে দিয়েছেন, এস.ডি.ও., বি.ডি.ও.-দের রেখে দিয়েছেন। আপনি তাদের টাকা দেবেন এবং তাদের দিয়ে পশ্চিমবঙ্গে পঞ্চায়েত লেভেলে আপনাদের পার্টি যাতে টিকে থাকতে পারে তার জন্য কাজ করাবেন। আপনারা পশ্চিমবঙ্গে ২০ বছর ধরে রয়েছেন। আপনারা এসে প্রশাসন-যন্ত্রকে যে অবস্থায় পেয়েছিলেন, আজকে সেই প্রশাসন-যন্ত্রকে কোন জায়গায় নিয়ে গেছেন? প্রতিবারই আপনি বলে থাকেন—কংগ্রেসি সূত্রে প্রাপ্ত প্রশাসন। কিন্তু কংগ্রেস আমলে এমন প্রশাসন ছিল না যেখানে এস.ডি.ও. বসে ছাপ্পা ভোট দিতেন, ডি.এম. বসে ঠিক করতেন না কাউন্টিং টেবিলে বর্তমানে কো-অর্ডিনেশন কমিটির মতো কোন সংগঠনের কোনও ব্যক্তিরা থাকবেন। সাউথ ২৪-পরগনায় বাসুদেব ব্যানার্জি সেটাই করেছেন। তার ইতিহাস আমার কাছে আছে। মেদিনীপুর জেলার কথা আগেই বলেছি।

[2-50 – 3-00 p.m.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে বলব আপনি টাকা চাইছেন কেন, কিসের জন্য? আপনার পার্টির কাজ করার জন্য? পশ্চিমবাংলার মানুষের

সেবা করার জন্য প্রশাসন যন্ত্র বলে কিছু আছে? বি.ডি.ও. অফিস থেকে আরম্ভ করে রাইটার্স বিল্ডিং পর্যন্ত কোনও জায়গায় প্রশাসন যন্ত্র আছে? কোনও কাজ করছে তারা? কাজ যা হচ্ছে সে আপনি থাকলেও হবে আবার না থাকলেও হবে। বি.ডি.ও. অফিসে বি.ডি.ও. থাকলেও যা কাজ হবে না থাকলেও তাই কাজ হবে। সমস্ত প্রশাসন একটা জায়গায় দাঁড়িয়ে আছে। মানুষের কাজের জন্য যাঁদের জন্ম তাঁদের আপনারা কাজ করতে দিচ্ছেন না। ফরোয়ার্ড ব্লকের একজন মন্ত্রী আক্ষেপ করে কি বলেছিলেন? মালদার একজন ডি.এম., তাঁর কাহিনীর কথা বলি। ডি.এম. মালদা, তিনি কি করেছিলেন? তিনি সেখানে যাওয়ার পর সেখানে যত সৎ অফিসার ছিলেন তাঁদের আস্তে আস্তে সরিয়ে দিতে আরম্ভ করলেন, যত নিষ্ঠাবান অফিসার ছিলেন তাঁদের একটার পর একটা সরিয়ে দিলেন। দুর্নীতিগ্রস্ত যে সমস্ত অফিসার ছিলেন তাঁদের সেই সমস্ত জায়গায় বসাতে আরম্ভ করলেন। সেখানে ডি.এম. সৎ এবং নিষ্ঠাবান অফিসারদের সরিয়ে দিয়ে দুর্নীতিগ্রস্ত অফিসারদের পোস্টিং করার ফাইল রাইটার্স বিল্ডিং-এ এলে আপনারা সেটাকে অ্যাপ্রুভ করে পাঠিয়ে দিলেন। আপনাদের একসময়ে মন্ত্রী ছিলেন, মন্ত্রী থাকাকালীন একটা কলঙ্ক লেপন করেছেন। তিনি আর আসতে পারেননি, দুর্ভাগ্যের বিষয় সেখানে আমাদের দৌলত আলি জিতে এসেছেন। তিনি গাছ বিক্রি করেছিলেন। একজন এক্সিকিউটিভ ম্যাজিস্ট্রেটকে ট্রান্সফার করে নিয়ে গিয়েছিলেন মুর্শিদাবাদে, সেখানে নিয়ে গিয়ে বসিয়ে গাছ কাটলেন ৭ লক্ষ টাকার। তারপর আবার তাকে ফিরিয়ে আনলেন এক্সিকিউটিভ ম্যাজিস্ট্রেট করে। বহু আই.সি.এস. অফিসার আছে ডব্লু.বি.সি.এস. অফিসার আছেন যাঁরা সৎ এবং নিষ্ঠাবান। গত ২০ বছরে তাঁদের আপনারা মেরুদণ্ড ভেঙে দিয়েছেন, সেই সমস্ত সৎ অফিসারদের আপনারা অসৎ অফিসারে পরিণত করেছেন। গত ২০ বছরে তারা পশ্চিমবাংলার বুকে পশ্চিমবাংলার মানুষের কাজ করেনি, আপনাদের পার্টির কাজ করেছে। এইভাবে আপনারা প্রশাসন যন্ত্রকে সম্পূর্ণ ধ্বংস করে দিয়েছেন। আপনি এই যে পাপ করেছেন ঐ পাপের প্রায়শ্চিত্ত করতে হবে। আমি চাই আপনি দীর্ঘজীবী হোন কিন্তু রুমানিয়ার প্রেসিডেন্ট চেসেস্কুর মতো আপনার অবস্থা হবে কিনা আমার জানা নেই। আপনারা দিনের পর দিন এই কাজ করেছেন। মালদার ডি.এম. আপনাদের মন্ত্রীর সঙ্গে ভাল ব্যবহার করেছে, মন্ত্রীকে কেয়ার করেছে? শুধুমাত্র আপনাদের দলের মন্ত্রীদের তারা খাতির করে, আপনাদের বাদ দিয়ে আর.এস.পি., ফরোয়ার্ড ব্লক, এরা তো অবাঞ্ছিত সন্তান, এদের কেউ পাত্তা দেয় না। এদের সরকার ক্ষমতায় আছে তাই থাকতে হবে, তাই আছে। আজকে সীতারাম কেশরী দেখিয়ে দিয়েছে, যখন দেখেছে সরকারের মধ্যে দুর্নীতি ঢুকে পড়েছে তখন আমাদের কেন্দ্রীয় নেতৃত্ব সঠিক ভাবেই সমর্থন তুলে নিয়েছে সরকার থেকে। আপনারা কি করেছেন? যাই হোক, আমি আগের ব্যাপারে ফিরে যেতে চাই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের এই মুখ্যমন্ত্রী মহাশয় একদিন ডি.এম.-দের ডেকে মিটিং করে বলেছেন। আইনশৃঙ্খলার অবস্থা খুব খারাপ হয়ে যাচ্ছে, আপনারা দেখুন, আপনারা লক্ষ্য রাখুন। উনি নিজে বলেছেন, ওনার কথা আমি কোট করে বলছি, উনি বলেছেন যে আইন-শৃঙ্খলার অবস্থা খুব খারাপ হয়ে যাচ্ছে দিনের পর দিন, আপনারা লক্ষ্য

রাখুন। You are getting more money for more murders, worst administration, politicalised administration for better result in election.

এ তো আপনার কথা, আমার কথা বলছি না, আপনার কথা বলছি। আজকে সি.পি.এম. পার্টির কাছে একটা প্রশ্ন আপনার মাধ্যমে রাখতে চাইছি। পশ্চিমবাংলার মানুষ খুব আশা করেছিল যে, একটা গণতান্ত্রিক সরকার আপনারা পশ্চিমবাংলার মানুষকে উপহার দেবেন।

কিন্তু পশ্চিমবাংলার গণতন্ত্রকে যদি কেউ ধ্বংস করে থাকে তাহলে তা করেছেন আপনি। আপনি পশ্চিমবাংলার গণতন্ত্রকে ধ্বংস করেছেন প্রশাসনের সাহায্যে। একটা একনায়কতন্ত্র চালাবার জন্য ফ্যাসিস্ট কায়দায় সরকার চালাচ্ছেন। তার ফলে দিনের পর দিন ফল ভোগ করছে সাধারণ মানুষ। তারা বিচার চেয়ে বিচার পায় না। বিচারের আশায় তারা প্রশাসনের কাছে গিয়ে ফিরে আসে। মানুষ কোনও উপকার পায় না। ভোট গণনার দিনে এডিএমদের প্রত্যেক জেলায় ভূমিকা কি ছিল? ভূমিকা ছিল অত্যন্ত করুণ। এডিএম-রা নিজেরা দাঁড়িয়ে দাঁড়িয়ে ঘুরে ঘুরে দেখেছে। এস.ডি.ও.রা ঘুরে ঘুরে দেখেছে যে প্রত্যেকটা জায়গায় সি.পি.এম.এর পক্ষে ভোটগুলো গুণে যাচ্ছে। ডি.এম., জলপাইগুড়ি, তিনিও দেখেছেন। এ.ডি.এম., মিঃ রমেশ কুমার, বর্তমানে যিনি ডি.এম., জলপাইগুড়ি হয়ে গেছেন, তিনি কি সার্ভিস দিয়েছেন? তিনি ভোটে চুরি করার ব্যাপারে আপনাদের সাহায্য করেছেন। তার বদলে তাঁকে ডি.এম. করে দিলেন। আপনি এ.ডি.এম., এস.ডি.ও. যাঁরা আপনাদের সাহায্য করেছেন, তাঁদের প্রোমোশন দিয়ে দিচ্ছেন। কোথাও এস.ডি.ও.কে এ.ডি.এম. করা হয়েছে, কোথাও এ.ডি.এম.কে ডি.এম., আবার কোথাও ডব্লু.বি.সি.এস. অফিসারকে আই.এ.এস. করে দিয়েছেন। আপনি তাদের প্রাইস পোস্টে প্রোমোশন দিয়ে দিয়েছেন। তবে যারা সৎ, যাঁরা পিতৃ পরিচয় নিয়ে মাথা উঁচু করে বেঁচে আছেন, বাবা-মায়ের পরিচয় দিয়ে সোজা হয়ে দাঁড়াতে পারেন, তাঁদের সরিয়ে দিয়েছেন। এখনও অনেক ডব্লু.বি.সি.এস. অফিসার আছেন যাঁরা নিষ্ঠাবান। কিন্তু আপনাদের দুর্নীতিগ্রস্ত ও পার্টির স্বার্থ কায়েম করার জন্য প্রত্যেককে দুর্নীতিগ্রস্ত করে তাঁদের মেরুদণ্ড ভেঙে দিয়েছেন। এর ফলে আমরা কি আশা করব? এর পরেও উনি আবার বেশি ব্যয় বরাদ্দ চেয়েছেন। এবারে আরও বেশি ব্যয় বরাদ্দ চেয়েছেন। আমি ওঁর কাছে একটি প্রশ্ন করব, এই ব্যয় বরাদ্দ কিসের জন্য দেব? শুধু কি আপনাদের জেতাবার জন্য? আপনাদের ক্ষমতায় বসাবার জন্য? সি.পি.এম., এম.এল.এ.-রা যাতে জিতে আসতে পারেন, তার জন্য, আপনাদের সাহায্য করার জন্য? ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেটের সামনে দাঁড়িয়ে যদি কথা বলেন, তাহলে তিনি বলেন, 'আমার কিছু করার নেই, জেলা পরিষদ আছে, সেখানে চলে যান।' তাহলে পোস্টগুলো রেখেছেন কেন? একটাই কারণ, প্রশাসনিক কারণে দরকার আছে। ভোটের সময়ে কাজের জন্য দরকার আছে। ডি.এম.'দের ফাংশনটা হচ্ছে সেক্রেটারি লেভেলের মতো। তাঁদের মালিকরা, অর্থাৎ উর্ধ্বতন কর্তৃপক্ষ হচ্ছে আপনাদের সভাধিপতিরা। সেই ডি.এম.এক. বসিয়ে রেখে মাসের

পর মাস টাকা চাইছেন। আগামী দিনের পঞ্চায়েত নির্বাচন যাতে জিততে পারেন, সেজন্য তাঁদের বসিয়ে রেখেছেন। আমি একটার পর একটা নাম বলে দিচ্ছি। অপদার্থ এস.কে. মগন, তাঁকে সাজেশন দিয়ে বসিয়ে দিয়েছিলেন যে, ওখানে ঠিক হবে। তিনি কি করে গেছেন? তিনি আপনাদের কথামতো বড় বড় রিটার্নিং অফিসার, সেকেন্ড অফিসার এঁদের নিয়োগ করে গেছেন।

যারা আপনাদের খুব অনুগত তাদেরকে অপনারা রাইটার্স বিল্ডিংস বসে এস.ডি.ও. থেকে রিটার্নিং অফিসার করে দিচ্ছেন, যেভাবে মগনকে করে দিয়েছেন। আমাদের পশ্চিমবঙ্গের মানুষের কংগ্রেসের উপরে ভরসা ছিল, যে প্রশাসনের উপরে ভরসা ছিল, সেই প্রশাসনকে আপনারা কোথায় নিয়ে গেছেন, কোন জায়গাতে নিয়ে গেছেন চিন্তা করুন। সেইকারণে এই ব্যয়বরাদ্দকে যদি আপনারা বিধানসভাতে সবাই মিলে মেনে নেন তাহলে পশ্চিমবঙ্গের গণতন্ত্র ধ্বংস করা হবে, পশ্চিমবঙ্গের মানুষকে অপমান করা হবে এবং এই ব্যয়বরাদ্দকে সমর্থনের দ্বারা কতগুলো দুর্নীতিপরায়ণ এম.এল.এ. এবং মন্ত্রী আসবেন আপনাদের পদলেহনকারী অফিসারদের দ্বারা নির্বাচিত হয়ে। সেইজন্য দ্ব্যর্থহীন ভাষায় বলব আমাদের স্বার্থে, আট কোটি মানুষের স্বার্থে এই যে বাজেটের ব্যয়বরাদ্দ রেখেছেন এর বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[3-00 – 3-10 p.m.]

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা :** স্যার, একটি গুরুত্বপূর্ণ ইনফর্মেশন আছে। বিষয়টি হল যে, আগামীকাল থেকে তিনদিন ধরে বেসরকারি বাস, মিনিবাস এবং ট্রাক ধর্মঘট করবে। আপনি জানেন যে, হায়ার সেকেন্ডারি পরীক্ষা চলছে, এই ব্যাপারে সরকারের তরফ থেকে কি ভূমিকা বা কোনও বিশেষ দৃষ্টিভঙ্গি গ্রহণ করছে কিনা জানতে পারিনি। এর ফলে তিনদিন জনজীবন বিপর্যস্ত হয়ে পড়বে। বিশেষ করে হায়ারসেকেন্ডারি পরীক্ষা চলছে। মুখ্যমন্ত্রী এখানে আছেন, তিনি ট্রান্সপোর্ট মিনিস্টারকে বলুন বিবৃতি দিয়ে অথবা উনি যদি কিছু জানেন তাহলে আমাদের অবহিত করুন। সরকারি তরফ থেকে কি দৃষ্টিভঙ্গি নেওয়া হবে সেটা আমরা জানতে চাই।

**মিঃ স্পিকার :** ডিবেট শুরু হলে তারমধ্যে এসব হয় না। সারাদিন তো অনেক সময় ছিল, মেনশন আওয়ার তো ছিল, এরকম জরুরি বিষয়ে আলোচনার সময়ে অন্য বিষয় বলা যায় না।

**শ্রী আবু আয়েশ মণ্ডল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী যে কর্মিবর্গ এবং প্রশাসনিক সংস্কার বিভাগের ব্যয়বরাদ্দের দাবি পেশ করেছেন তাকে আমি সমর্থন জানিয়ে বিরোধীদের আনীত কাটমোশানের বিরোধিতা করে বাজেট বিতর্কে অংশগ্রহণ করে কিছু কথা বলতে চাই। স্যার, সত্য বাপুলি মহাশয় প্রবীণ অভিজ্ঞ উকিল। তিনি দিনকে রাত করতে পারেন, আবার রাতকে দিন করতে পারেন, এই ব্যাপারে যে তিনি সিদ্ধহস্ত তাতে কোনও সন্দেহ নেই। এর উপরে বাজেট ভাষণে বক্তৃতা করতে গিয়ে তিনি যেসব অভিযোগ এনেছেন তা সবই সাজানো, বানানো এবং অসার। তিনি বিগত বিধানসভার নির্বাচন সম্পর্কে

কিছু কথা বলেছেন। নির্বাচন কমিশন বিগত বিধানসভার এবং লোকসভার নির্বাচনের ফলাফল গণনা সম্পর্কে যে কথা বলেছেন তা আমরা সবাই জানি, তিনি খুবই প্রশংসা করেছেন। অল্প মার্জিনের ব্যাপারে যে কথা উঠেছে আমি এই সম্পর্কে এখুনি বিস্তারিতভাবে বলতে পারব না, সময় অল্প, কিন্তু এখানে বসে আছেন পাথরপ্রতিমার এম.এল.এ., পানিহাটির এম.এল.এ. এবং নন্দীগ্রামের এম.এল.এ., এরা কত ভোটের মার্জিনে জিতেছিল এটা একটু তিনি উল্লেখ করলে ভাল করতেন। সত্য বাপুলি মহাশয় বারে বারে আমাদের প্রশাসনকে কংগ্রেসি সাহায্যপ্রাপ্ত বলে অভিহিত করতে চেয়েছেন। কিন্তু আমি বলি ব্রিটিশ আমল থেকে যে প্রশাসন চলছে, কংগ্রেস আমলেও সেই প্রশাসন হুবহু ছিল। সুতরাং ব্রিটিশ আমল থেকে শুরু করে কংগ্রেস হয়ে ধারাবাহিকভাবে আমরা তা পেয়েছি।

আমাদের এই যে সংবিধান তাতে একচেটিয়া মালিক এবং পুঁজিপতিদের স্বার্থ রক্ষার ব্যবস্থা আছে। এই সংবিধানের আওতায় থেকে আমাদের বিচার করতে গেলে সারা দেশে এবং বিভিন্ন রাজ্যের সঙ্গে তুলনা করে যদি দেখা যায় তাহলে সাফল্যর দিকটাই দেখা যাবে। আপনারা ৭২-৭৭ পর্যন্ত যখন ছিলেন তখন অন্ধকারময় রাজত্ব কায়েম করেছিলেন, ঐ সময়ে আইনের শাসন এবং প্রশাসন বলতে কিছুই ছিল না। '৭৭ সালে বামফ্রন্ট যেখান থেকে শুরু করেছিল সেটা শূন্য থেকে নয়, নেগেটিভ থেকে শুরু করে পজেটিভ দিকে। অর্থাৎ অপশাসন থেকে অনুশাসনের দিকে আমাদের যাত্রা শুরু হয়েছিল। আমরা কাজকর্ম চালাতে গিয়ে মনে করেছিলাম, এই সমস্ত প্রশাসনিক কাজকর্ম চালাতে গেলে সাধারণ মানুষকে যুক্ত করতে গেলে কিছু সংস্কার প্রয়োজন। তাই সেই রাজনৈতিক স্বদিচ্ছা থেকে আমরা মিত্র কমিশন বসিয়েছিলাম। মিত্র কমিশন ৯১টি সুপারিশ করেছিল, এর মধ্যে ৭৮টি সুপারিশ গৃহীত হয়েছে। বাকিগুলি সব গ্রহণ করা যাবে তা বলছি না, অনেকগুলি নিয়েই চিন্তাভাবনা চলছে। আমি আপনাদেরকে বিনয়ের সঙ্গে জিজ্ঞাসা করতে চাই, প্রশাসনের কথা আপনারা বলছেন, '৯৩ সালে প্রাক্তন প্রধানমন্ত্রী নরসিমা রাও একটা কমিটি বসিয়েছিলেন বোম্বাই বিস্ফোরণের পর সেই কমিটির নাম ভোরা কমিটি। উদ্দেশ্য কি ছিল, উদ্দেশ্য ছিল রাজনীতিবিদ আমলা এবং অপরাধ জগতের মানুষের সঙ্গে যোগসূত্র আছে কিনা খুঁজে বের করার জন্য। সেই ভোরা কমিটির রিপোর্ট অক্টোবর '৯৩ সাল প্রকাশিত হয়। কিন্তু ২২ মাস পরে নরসিমা রাও প্রকাশিত রিপোর্টের খণ্ডিত অংশ লোকসভায় পেশ করেছিলেন। সেখানে কি বললেন, ওরা পরস্পরের সঙ্গে সংযুক্ত নয়, অপরাধ জগতের সঙ্গে রাজনৈতিক ব্যক্তি ও আমলাদের সম্পর্কে নিবিড় শুধু নয়, দেশের কোনও কোনও স্থানে ওরা রাষ্ট্র যন্ত্রকে বিকল করে দিয়ে তারা প্যারালাল গভর্নমেন্ট চালাচ্ছে; অর্থাৎ ভোরা কমিটির রিপোর্ট যা প্রকাশ করল স্বাধীনতার পর দীর্ঘকাল কেন্দ্রে আপনারা শাসন করে এসেছেন দেশের মানুষকে কি দিলেন, রাজনীতির সঙ্গে দুর্নীতি যুক্ত করে দিলেন। রাজনীতিতে দুর্বৃত্তায়ন আপনারা চালু করলেন। এটা আপনাদের সময়ে দেশের জাতীয় সাফল্য, আপনাদের লজ্জা করা উচিত। শ্রীমতী গান্ধী সারকারিয়া কমিশন বসিয়েছিলেন, কেন্দ্র রাজ্য সম্পর্কের পুনর্বিন্যাসের জন্য। আমি বিনয়ের সঙ্গে আপনাদেরকে জানাতে চাই, সারকারিয়া কমিশনের কোনও সুপারিশ আপনারা গ্রহণ করেছিলেন সেটা উল্লেখ করলে ভাল হয়। স্বাধীনতার পর ভূমি সংস্কার নিয়ে কমিশন বসিয়েছিলেন, তাঁর কিছু সুপারিশ ছিল। একগুচ্ছ ভূমি সংস্কার আইন পাস হওয়া সত্ত্বেও, আপনারা জবাব দেবেন কি, ভারতবর্ষের মধ্যে ত্রিপুরা, জম্মু-কাশ্মীর ও

পশ্চিমবঙ্গ ছাড়া আর কোথায় ভূমি সংস্কার হয়েছে? কেন এই ভূমি সংস্কার আইন অন্য রাজ্যে কার্যকর হল না? কেন মহলানবিশ কমিটির রিপোর্টকে গুরুত্ব দিলেন না? দয়া করে এটা বলবেন কি? এই রাজ্যের ভূমি সংস্কার নিয়ে আপনারা সমালোচনা করেন, আপনাদের লজ্জা হওয়া উচিত। এই প্রসঙ্গে বলে রাখি, ২০ মার্চ বর্তমান পত্রিকাটি দয়া করে দেখবেন, ১৯শে মার্চ, লোকসভায় যে বাজেট বিতর্ক হয়েছে, সেখানে এই রাজ্য থেকে নির্বাচিত এম.পি. প্রিয়রঞ্জন দাশমুন্সি তিনি তাঁর ভাষণে কি বলেছেন।

[3-10 – 3-20 p.m.]

তিনি তাঁর ভাষণে বলেছেন, সারা দেশের অন্যান্য রাজ্যগুলির উচিত পশ্চিমবাংলার পথে ভূমি সংস্কারের কাজ করা। শুধু তাই নয়, তিনি বলেছেন ভূমিসংস্কার এবং বর্গাদার প্রতি পশ্চিমবাংলার যে পথ তাকে মডেল করে অন্যান্য রাজ্যে তা কার্যকর করা দরকার। যদি তা না করা যায়, পশ্চিমবাংলার ধাঁচে তাহলে দারিদ্র্য দূরীকরণের কর্মসূচি তা কাগজে কলমে রয়ে যাবে, বাস্তবায়িত হবে না। প্রসঙ্গক্রমে একটা কথা মনে পড়ে গেল। আপনারা চিৎকার করছেন যন্ত্রণায় ছটফট করছেন, শুনশুন। বৃন্দাবন দাস-এর চৈতন্য ভাগবতের মধ্যখণ্ডে তিনি লিখেছিলেন, ''ভবৎ ভবৎ লোক সব হইল পাগল, নিমাই পণ্ডিত নষ্ট করিল সকল'। আপনারাও বামফ্রন্ট সরকারের কাজে কর্মে, কর্মসূচিতে অস্থির হয়ে যাচ্ছেন, পাগল হয়ে যাচ্ছেন। একটু ধৈর্য্য ধরে শুনুন। পঞ্চায়েত ঘেরাও করতে গিয়েছিলেন, লজ্জা করে না। মাথা থেকে পা পর্যন্ত দুর্নীতির পাঁকে ডুবে আছেন, মাথা তুলতে পারছেন না। গিয়েছিলেন পঞ্চায়েতের হিসেব চাইতে? প্রসঙ্গক্রমে একটা কথা উল্লেখ করি, পঞ্চায়েত আপনারা চাননি। জাতীয় আন্দোলনের সময়ে, স্বাধীনতার কালে, জাতীয় নেতৃত্ব ঘোষণা করেছিলেন। স্বাধীন ভারতে শক্তিশালী পঞ্চায়েত ব্যবস্থা কায়েম করা হবে। ৪৫ সালে স্বাধীনতা যখন সমাসন্ন, গান্ধিজী জওহরলালকে ডেকে বলেছিলেন, স্বাধীন ভারত কিভাবে পরিচালিত হবে, এস আমরা খোলাখুলিভাবে আলোচনা করি। ৪৬ সালের ২১শে জুলাই গান্ধিজী বলেছিলেন, গ্রাম থেকে, নিম্নস্তর থেকে স্বাধীনতা শুরু হবে। নেহরু বললেন, গ্রাম সাধারণভাবে বুদ্ধি এবং সংস্কৃতির দিক থেকে পশ্চাদপদ, তাই পশ্চাদপদ এলাকা থেকে অগ্রগতি সম্ভব না। ৪৬ সালের ১৩ই ডিসেম্বর নেহরু প্রস্তাব রাখলেন এবং সেখানে গ্রামের কথা বাদ গেল, পঞ্চায়েতের কথা বাদ গেল। ৪৮ সালে যে খসড়া সংবিধান রচিত হল সেখানে গাঁ এবং পঞ্চায়েতের কথা বাদ গেল। নেহরু বললেন গাঁয়ের কথা বাদ গেছে ভাল হয়েছে। কারণ গ্রাম সাধারণভাবে অজ্ঞতা, নীচতা, সাম্প্রদায়িকতা, স্থানীয়বাদের আখড়া। অতএব গাঁ বাদ গেছে ভাল হয়েছে। এই নিয়ে বিক্ষোভ শুরু হল। তারপর অনেক কমিটি হয়েছে। ৯৩ সালে ৭৩তম সংবিধান সংশোধনের মাধ্যমে পঞ্চায়েত ব্যবস্থা সংবিধানিক স্বীকৃতি পেয়েছে। ঠ্যালার নাম গৌরহরি। আর শুধুই সংবিধানে লিপিবদ্ধ হলেই হবে না, একে কার্যকর করবার সদিচ্ছা থাকতে হবে। ভারতবর্ষে আর কোথাও এমন পঞ্চায়েত ব্যবস্থা নেই। আমি এই কথা বলতে চাই। আপনারা অনেক অভিযোগ করেছেন। একটা কথা বলতে চাই। আপনাদের কাট মোশন বেশিরভাগ বাতিল করা উচিত। কারণ আপনাদের কোনো নির্দিষ্ট অভিযোগ নেই। শুধু ভাববাচ্যে কিছু কথা বলেছেন। আপনাদের আমলে নিয়মনীতি লংঘন করে যাকে তাকে সেখানে বসিয়েছেন, চাকরি দিয়েছেন, এমপ্লয়মেন্ট অফিসের ধারেকাছে

কেউ যেত না। এখন এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে বেশি ভিড়।

কারণ গড় গড় করে চাকরি হয়ে যাচ্ছে বলে নয়, সবাই বুঝে গেছে যে, চাকরি হচ্ছে না কিন্তু একটাও যদি চাকরি হয়, তাহলে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ বাদ দিয়ে হবে না। এটা কি দক্ষ গতিশীল প্রশাসনের উদ্দেশ্য নয়, লক্ষ নয়? আপনাদের আমলেই ছিল, ভর্তির কোটা, চাকরির কোটা। আমাদের আমলে ওসব নেই। হ্যাঁ, মেডিকেল কোর্সে ভর্তির জন্য মুখ্যমন্ত্রীর যে কোটা ছিল, তাও তুলে দেওয়া হয়েছে। এগুলি কি দক্ষ গতিশীল প্রশাসনিক ব্যবস্থা কায়েমের জন্য, প্রতিষ্ঠার জন্য করা হচ্ছে না? আপনারা নানা অভিযোগ এনেছেন। এই কিছুদিন আগে প্রশ্নপত্র ফাঁস নিয়ে অভিযোগ এনেছিলেন। নিশ্চয়ই ঐটা উদ্বেগের বিষয়। কিন্তু অভিযোগ কারা এনেছে? ১৯৭২-৭৭ সাল পর্যন্ত প্রশ্নপত্রের কোনও গোপনীয়তা ছিল না। গণ টোকাটুকি চলত। এটা মনে রাখবেন যে, আপনারা টুকে ডাক্তার, টুকে ইঞ্জিনিয়ার, টুকে উকিল তৈরি করতে শুরু করেছিলেন। আর আমরা ঐটা বন্ধ করেছি। হ্যাঁ, লোহার বাসরঘরে ছিদ্র। সরকার বসে নেই। তদন্ত হচ্ছে। ব্যবস্থা নেওয়া হবে। এটা কি মামুলি ব্যাপার যে, প্রশ্নপত্র ছাপা, তা হাজার হাজার কেন্দ্রে প্রেরণ করা এবং দক্ষতার সঙ্গে যোগ্যতার সঙ্গে পরীক্ষা নেওয়া? এটা কি প্রশাসনিক দক্ষতা, যোগ্যতার বিষয় নয়? আপনারা অভিযোগের জন্য অভিযোগ এনেছেন। হ্যাঁ, আমরা প্রতিশ্রুতি রক্ষা করার চেষ্টা করি। আমরা বলেছিলাম যে, সরকারি কাজে বাংলা ভাষায় কাজকর্ম হবে। ইতিমধ্যেই আমাদের রাজ্যের ১০টি জেলায় বাংলা ভাষার মাধ্যমে কাজকর্ম শুরু হয়েছে এবং নিম্ন আদালতেও শুরু হয়েছে। সর্বশেষে যে ব্যয়বরাদ্দ, তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় :** মিঃ স্পিকার স্যার, আজকে মুখ্যমন্ত্রীর আনীত হোমপারের ১৮-১৯ দাবির বিরোধিতা করে এবং আমাদের কাটমোশনের সমর্থন করে আমার বক্তব্য রাখছি। প্রথমেই বলে রাখি যে, যে বাজেট বক্তৃতা জ্যোতিবাবু এখানে রেখেছেন, তার যদি আমরা মাপ নিই, তাহলে দেখব যে, মাত্র ৩ পাতার মধ্যে তাঁর বক্তৃতা শেষ হয়েছে এবং এই মূল অর্থ, ৭৭ কোটি টাকার বরাদ্দ এখানে চাওয়া হয়েছে। আমি যদি উপরের অংশটাকে বাদ দিয়ে দিই, তাহলে সেই হচ্ছে জ্যোতিবাবুর বক্তৃতা এবং জ্যোতিবাবুর বক্তব্যের নমুনা। আমরা প্রথমেই বলে নিই, যে, মুখ্যমন্ত্রীর দাবি সম্পর্কে তাঁর বক্তব্য খুব বেশি নেই এবং বয়সের ভারে তিনি নিজেই নুয়ে পড়েছেন যে, দপ্তর চালাতে গেলে একটা বাজেট বক্তৃতা খুব ভালভাবে তাঁকে দপ্তরের সঙ্গে আলোচনা করে লিখতে হয়, তার সুযোগও নেই। আমি এখানে বলে রাখি যে, মাত্র তিনদিন আগে কেন্দ্রীয় অর্থমন্ত্রী শ্রী চিদাম্বরম এসে একটা সেমিনার রাজ্যের পরিস্থিতি সম্পর্কে বলেছেন। তিনি ব্যাখ্যা করে গেছেন। তিনি স্পষ্ট করে বলে গেছেন যে, এখানে কর্মযোগ্যতা নেই।

[3-20 – 3-30 p.m.]

ওয়ার্ক কালচারের প্রশ্নে পশ্চিমবঙ্গ এমন একটা জায়গায় পৌঁছেছে, ইন কম্প্যারিজন টু আদার স্টেটস, ব্যাঙ্গালোর, ম্যাড্রাস, দিল্লি, বোম্বে যেখানেই যাওয়া যাক না কেন এই কর্মসংস্কৃতির প্রশ্নে আজকে আমরা অত্যন্ত হতাশ। এই কর্মসংস্কৃতির অভাবের ফলে শিল্পায়নের স্লোগান দিয়েই হোক, রাজ্যের আর্থিক উন্নয়নের অগ্রগতি হোক, যা কিছুই বলা হোক না

কেন কর্মসংস্কৃতির ঘাটতি থাকলে কোন রাজ্য অর্থনৈতিক দিক দিয়ে এগোতে পারে না। এই রাজ্যের কর্মসংস্কৃতি আজ বিপন্ন। বুদ্ধদেববাবুর দপ্তরের একজন কর্মচারী মাধ্যমিকের প্রশ্নপত্র ফাঁস কেলেঙ্কারির সঙ্গে জড়িত। তার নাম মিলন চক্রবর্তী। তাকে গ্রেপ্তার করা হয় এবং আজকে জানা গেল মিলন চক্রবর্তী ২ বছর ধরে তথ্য দপ্তরে কাজ করছেন। বিনা কাজে তিনি মাইনে নিয়েছেন। এটা কর্মসংস্কৃতির লক্ষ্মণ। এই কারণে মুখ্যমন্ত্রীকে বলতে চাই যে আপনি বুদ্ধদেববাবুর হাতে আগামী দিনের মুখ্যমন্ত্রীর দায়িত্ব তুলে দিতে চাইছেন, অথচ তাঁর দপ্তরের একজন কাজ না করে ২ বছর ধরে মাইনে পেয়ে যাচ্ছেন। এই মিলন চক্রবর্তীর বেহালার 'মিলনদার কোচিং' চালাতেন। এই কর্মসংস্কৃতির আমরা নিন্দা করছি। আমরা মুখ্যমন্ত্রীকে বলতে চাই, কাজের পরিবেশ তৈরির জন্য আপনাকে সার্কুলার দিতে হল যে, ensure punctuality attendance of officers and staffs in all the offices, improvement in work, speedy disposal of work, regular supervision also for monitoring the progress of various important development scheme.

কিন্তু কো-অর্ডিনেশন কমিটি এবং ১২ই জুলাই কমিটির হাতে যদি সরকারি দপ্তরের নিয়ন্ত্রণ চলে যায়, পুরো প্রশাসন যদি সম্পূর্ণভাবে তাদের কুক্ষিগত হয়ে যায় তাহলে সেই প্রশাসনের কাছে আমরা বেশি কিছু প্রত্যাশা করতে পারি না। জ্যোতিবাবু আপনি ২০ বছর ধরে মুখ্যমন্ত্রী থেকে রেকর্ড সৃষ্টি করতে পারেন, কিন্তু বাংলার মানুষের কাছে কর্মসংস্কৃতির ব্যাপারে কোনও রেকর্ড রেখে যেতে পারলেন না। আজকে আপনার সঙ্গে প্রণব মুখার্জির দিল্লি থেকে কলকাতায় কথা হয়েছে। আগামী দিনে কেন্দ্রীয় সরকারের প্রশ্নে আপনার বক্তব্য শোনা হয়নি। আপনি বাস মিস্ করেছিলেন। কেন্দ্রীয় কমিটিতে ভোটাভুটি হয়েছিল। কিন্তু সেখানে ভোটাভুটিতে আপনার প্রধানমন্ত্রী হওয়ার ব্যাপারটা ফস্‌কে গিয়েছিল। আবার চেষ্টা করুন কপালে শিকে ছিঁড়তেও পারে। তবে এই প্রশাসনিক কাঠামোর প্রধানমন্ত্রী হওয়ার ইচ্ছা আপনার আছে কিনা সে ব্যাপারে আমাদের অবহিত করলে ভাল হয়। শুনলাম কাল আপনি দিল্লি রওনা হচ্ছেন। সেখানে কোনও পরিস্থিতিতে প্রণব মুখার্জির সঙ্গে, কি আলোচনার ভিত্তিতে কেন্দ্রীয় সরকারকে টিকিয়ে রাখতে চাইছেন সেটা আজকে বক্তব্য রাখার সময় আমাদের অবহিত করলে ভাল হয়। চীফ মিনিস্টার সেক্রেটারিয়েট, মুখ্যমন্ত্রীর সচিবালয়ের জন্য এবারের বাজেটে ৬০ লক্ষ টাকা ধরা হয়েছে।

এই ৬০ লক্ষ টাকার বাজেটে মুখ্যমন্ত্রীর সচিবালয়ের পি.এ., সি.এ., প্রাইভেট সেক্রেটারি এবং সেক্রেটারির জন্য খরচা ধরা হয়েছে। যেখানে ব্যয় সঙ্কোচনের কথা বলা হচ্ছে এবং সেটা এক্ষেত্রেও প্রয়োগ করা উচিত ছিল। কিন্তু ব্যয় সঙ্কোচন করতে পারলেন না। আপনার দপ্তরের মূল কাজ প্রত্যেক দপ্তরের কাজ সম্পর্কে একটা হিসাব রাখা, তাদের সঙ্গে নিয়মিত যোগাযোগ রাখা এবং জেলা প্রশাসনের সঙ্গে যোগাযোগ রাখা। কিন্তু সেই যোগাযোগ আজকে সম্পূর্ণভাবে ভেঙে পড়েছে। আপনার দপ্তর, ইণ্ডিয়া-বাংলাদেশ পাসপোর্ট এস্টাব্লিশদের জন্য ৯৮ লক্ষ টাকা খরচা করে। সেদিন এ ব্যাপারে একটা প্রশ্ন নিয়ে আলোচনা হচ্ছিল।

আজকে বাংলাদেশে যাবার জন্য পাসপোর্ট পাওয়া যাচ্ছে না। সৌগত রায় একটা প্রশ্ন করেছিল, 'বাংলাদেশে যাবার পাসপোর্ট-এর জন্য অ্যাপ্লাই করলে কতদিনের মধ্যে পাওয়া

যায়?' আপনি বলেছিলেন, 'এই ধরনের কোনও নিয়ম আমাদের মধ্যে নেই, যখন যেমন সুবিধা, তেমন হবে। কেন্দ্রের পাসপোর্ট, ইন্টার ন্যাশনাল পাসপোর্ট ৪৫ দিনের মধ্যে পাওয়া যায়। কিন্তু আপনার আমলে এটা পাওয়া যাচ্ছে না। আজকে আপনার দপ্তর সম্বন্ধে অভিযোগ করছি। আমরা শব্দ দূষণ, পরিবেশ দূষণ, জল দূষণের কথা শুনি, কিন্তু আপনার আমলে প্রশাসনিক দূষণের কথা শুনতে পাচ্ছি। আজকে ভাল ভাল থানায় পোস্টিং পেতে গেলে টাকা দিতে হচ্ছে। সল্ট লেকের জমির ব্যাপারটাও আপনার দপ্তর থেকে নিয়ন্ত্রিত হচ্ছে। সল্ট লেকের জমির ব্যাপারে মন্ত্রী নিজে খবর রাখতে পারছেন না, আপনাকে বক্তৃতায় বলতে হচ্ছে। আপনার আমলে মানবাধিকার লংঘিত হয়েছে। মানবাধিকার কমিশনের কাছে অভিযোগ হয়েছে ১৯৯৫-৯৬ সালে ৫২৪টি, ৮১টির ক্ষেত্রে ব্যবস্থা নেওয়া হয়েছে। ১৯৯৬-৯৭ সালে সেটা বেড়ে হয়েছে ১২০০, সেখানে মানবাধিকার লংঘিত হয়েছে, ৫৪টির ক্ষেত্রে সুপারিশ করা হয়েছে। আমাদের রাজ্যে মানবাধিকার কমিশনের কাছে অভিযোগ বাড়ছে। আজকে অশোক মিত্র কমিশনের কোনও ভূমিকাই নেই। তারা ৯১টি রেকমেন্ডেশন করেছিল, তার মধ্যে ৭৩টি রেকমেন্ডেশন গ্রহণ করা হয়েছে। অশোক মিত্র অ্যাডমিনিস্ট্রেটিভ রিফর্মস কমিশনের ১৮টি গুরুত্বপূর্ণ রেকমেন্ডেশন বাদ দেওয়া হয়েছে। এই বিষয়ে কেন বাদ দেওয়া হয়েছে, অবিলম্বে হাউসকে জানাবেন। উত্তরপ্রদেশ, বিহার, অন্ধ্রপ্রদেশ, ভারতবর্ষের অন্যান্য রাজ্যের তুলনায় পশ্চিমবঙ্গে জেলার সংখ্যা সবচেয়ে কম। মেদিনীপুর জেলাকে ভাগ করার দাবি দীর্ঘদিন ধরে আছে, কিন্তু কোনও অবস্থাতেই আপনি সিদ্ধান্ত নিতে পারছেন না। বর্ধমান জেলাকে ভাগ করার দাবিও উঠছে, সেই বিষয়েও সিদ্ধান্ত নেই। গতকাল জয়ন্ত বিশ্বাস বলেছেন, আজকে সংবাদপত্রেও দেখলাম মুর্শিদাবাদকে ভাগ করার কথা। জ্যোতিবাবু, মন্ত্রিসভাকে প্রাণবন্ত করতে গেলে মাঝে মাঝে রিসাফলিং করতে হয়। আজকে ২০ বছর ধরে মন্ত্রীত্ব করছেন, কিন্তু আপনার মন্ত্রিসভায় আজ পর্যন্ত রিসাফলিং হ'ল না। এক একটা মন্ত্রী এক একটা দপ্তর মৌরসীপাট্টার মতো চালাচ্ছে, সেখানে বাস্তুঘুঘুদের আস্তানা হয়ে গেছে। কো-অর্ডিনেশন কমিটি মাটি গেড়ে সমস্ত বিষয় নিয়ন্ত্রিত করছে। পাংচ্যুয়ালিটি বলে কোনও বস্তুর আজকে নেই। এই সম্পর্কে মাননীয় মুখ্যমন্ত্রী আপনার কাছ থেকে বক্তব্য জানতে চাই।

আজকে এনকোয়ারি কমিশন গঠন হয়েছে। সম্প্রতি এনকোয়ারি কমিশন আপনার হাতে আছে। কমিশন অফ এনকোয়ারি অ্যাক্ট-এ এক এক ধরনের এনকোয়ারি কমিশনের কথা বলা হয়েছে। আমরা বলেছিলাম ওয়াকফ সম্পত্তি নিয়ে সি.পি.আই. এনকোয়ারি হোক, কিন্তু আপনি কিছুতেই সেদিকে যাবেন না। মাধ্যমিক প্রশ্নপত্র ফাঁস কেলেঙ্কারি নিয়ে অপোজিশন জুডিশিয়াল এনকোয়ারি চাওয়ার আগেই আপনি একটি জুডিশিয়াল এনকোয়ারি করে দিলেন। ১৯৯১ সালের ২১শে জুলাই যুব কংগ্রেসের সমাবেশে যখন ১৩ জনকে গুলি করে মারা হ'ল, আমরা বিচার বিভাগীয় তদন্ত দাবি করেছিলাম কিন্তু আজ পর্যন্ত তা হয়নি। সংসদীয় গণতন্ত্রে আজ হোক, কাল হোক, একদিন পালা বদলের পালা ঘটবেই। আজকে যে মৌরসি পাট্টা নিয়ে ওদিকে বসে আছেন, তা থাকবে না। ইতিহাস তাই বলে। একদিন আপনারা এদিকে আসবেন, আমরা ওদিকে যাব।

[3-30 – 3-40 p.m.]

সেদিন, ঐ ২১শে জুলাই ১৩ জন যুবক পুলিশের গুলিতে মারা গেল। কিন্তু বিচার বিভাগীয় তদন্ত করার মতো একটা ন্যূনতম গণতান্ত্রিক সৌজন্যবোধ আপনি দেখাননি এবং সেইদিন থেকে বাংলার যুবকরা আপনাকে কলঙ্কিত মুখ্যমন্ত্রী বলে চিহ্নিত করেছে। ওঁরা আর কোনও প্রশাসনিক কারণে আপনাকে বিশ্বাস করে না, আপনাকে সম্মান করে না। এই একটা মাত্র কারণে।

রশিদ খানের এলাকাতে বোমা বিস্ফোরণে ৭৭ জন মানুষের মৃত্যু হল। এখানে আপনার শূন্য আসনকে উদ্দেশ্য করে বলছি, আপনি যদি ঘরে বসে মাইক চালিয়ে শোনেন তাহলে নিশ্চয় জবাব দেবেন। বৌবাজারে আপনার দলের মদতপুষ্ট রশিদ খানের বোমাতে ৭৭ জন লোক মারা গেল। কিন্তু তার জন্য জুডিসিয়াল এনকোয়ারি করেননি। তাহলে কিসের জন্য বিচার বিভাগীয় তদন্ত কমিশন? ঐ ১৩ জন যুবক যারা পুলিশের গুলিতে মারা গেল তার জন্য বিচার বিভাগীয় তদন্ত হবে না, ঐ ৭৭ জন যারা বোমাতে মারা গেল তাদের জন্য বিচার বিভাগীয় তদন্ত হবে না, বিচারবিভাগীয় তদন্ত হবে শুধু বালিগঞ্জের উপনির্বাচনে গোলমালের ব্যাপারে মমতা ব্যানার্জিকে চিহ্নিত করার জন্য? এবং এজন্য বিচারপতি ইউসুফকে দিয়ে একটা তদন্ত কমিশন করে ৩ মাসের কাজ ৩ বছর টেনে নিয়ে ৭০ হাজারের জায়গায় ৩ কোটি টাকা খরচ করা হবে? আপনাদের লজ্জা করে না এবং এই কমিশনের দায় নিয়ে আজকে আপনি বাংলার মানুষের কাছে সর্বাধিককালের মুখ্যমন্ত্রী হয়েছেন। তাই আজকে মানুষ আপনাদের ঘৃণা করে।

আজকে বিভিন্ন জায়গায় রি-অ্যাপয়েন্টমেন্ট হচ্ছে। কিন্তু এই রিঅ্যাপয়েন্টমেন্টে শর্ত কি? এর শর্ত হচ্ছে, দলের প্রতি আনুগত্য। একটা সরকারকে যদি এইভাবে নির্ভরশীল হতে হয় তাহলে আর্থিক উন্নয়নের অগ্রগতি স্তব্ধ হয়ে যায়। পশ্চিমবাংলার অর্থনীতি আপনাদের আমলে দুর্বল হয়ে গেছে। তা নিয়ে কিন্তু আপনাদের কোনও মাথাব্যাথা নেই। না আছে কোনও দূরদৃষ্টি, না আছে, ম্যানেজেরিয়ার এফিসিয়েন্সি, না আছে কিছু। একটা অদ্ভুতভাবে চলছে। আজকে প্রত্যেকটা সচিবালয়ের সঙ্গে একটা বলিষ্ঠ যোগাযোগ থাকা উচিত ছিল।

আগামী ৭ই এপ্রিল ডব্লু.বি.সি.এস. অফিসাররা বিধানসভা অভিযান-এর ডাক দিয়েছেন। অতীতে কোনওদিন হয়েছে? তাদের অনেকগুলো দাবি ছিল। আজকে তাঁদের প্রাপ্য এই রকম কিছু পোস্ট আই.এ.এস. অফিসারদের দিয়ে দিলেন। এতে পায় ১২ থেকে ১৭০০ ডব্লু.বি.সি.এস. অফিসার অসুবিধার মধ্যে পড়েছেন। কি প্রশাসন চলছে? এই ঘুনধরা, মাথাভারি প্রশাসন এখানে যা ইচ্ছা তাই করে যাচ্ছে।

এবারে ভিজিলেন্স কমিশন সম্বন্ধে আসছি। পশ্চিমবঙ্গে ভিজিলেন্স কমিশন লাস্ট কবে রিপোর্ট পেশ করেছে? ১৯৮৮ সালে। ভাবতে পারেন? আর, ঐটা হচ্ছে ১৯৯৭ সাল। আজকে যারা সরকারি পক্ষে বসে আছেন তারা এটা ভাবতে পারেন? এটা যদি ১৯৯৫ সাল হত তাহলেও ভাবতাম ইট ইজ ল্যাগিং বিহাইন্ড। তাহলে আমরা এই রিপোর্টের ক্ষেত্রে ৮/৯ বছর পিছিয়ে আছি। কোথায় আমরা দাঁড়িয়ে আছি? আজকে ১০

পারসেন্ট অফিসারই ভিজিলেন্স কমিশনে অভিযুক্ত।

আজকে ব্যাপকভাবে মানবাধিকার লংঘিত হচ্ছে। আজকে আমাদের এখানকার পুলিশের এফেক্টিভনেস কমে যাচ্ছে। একটা সময় ছিল যখন আমাদের পুলিশের নাম স্কটল্যান্ড ইয়ার্ডের পরেই ছিল। তখন ক্যালকাটা পুলিশ ওয়াজ হোল্ডিং দি সেকেন্ড পজিশন ইন দি ওয়ার্ল্ড। কিন্তু আজকে সেখানে কি অবস্থা দেখা যাচ্ছে? আজকে পুলিশ লকআপে মানবাধিকার লংঘনের ঘটনা ঘটছে। বিচারাধীন বন্দির মৃত্যু ঘটছে বা মেরে ফেলা হচ্ছে। কিন্তু তার কোনও বিচার হচ্ছে না। মানবাধিকার কমিশন ছুটে যাচ্ছে, নির্দেশ দিচ্ছে অমুক পরিবারকে ৫০ হাজার টাকা বা ১ লক্ষ টাকা ক্ষতিপূরণ দাও।

মানবাধিকার কমিশন নির্দেশ পাঠিয়েছে যে অমুক পরিবারকে ৫০ হাজার টাকা দান করুন, তাকে এককালীন সাহায্য দিন, কখনও বলেছেন অমুক পরিবারকে ১ লক্ষ টাকা দিন। কোনও রিপোর্ট আসছে। হিউম্যান রাইটস তৈরি করেছেন পশ্চিমবাংলায় কিসের জন্য? হিউম্যান রাইট্স কমিশন আজকে এইভাবে মানুষের কাছে একটা ছেলেখেলার বস্তুতে পরিণত হয়েছে। তারা চাইছে কাজ করতে, কিন্তু আপনাদের কাজের এই অবস্থা দেখে আজকে মানুষ আপনাদের প্রশংসা করছে না। ২০ বছর ক্ষমতায় থাকার পরও এবং আপনি মুখ্যমন্ত্রিত্বের গদিতে থেকেও আপনার দপ্তর একটা দিক নির্দেশহীনতায় ভুগছে। দার্জিলিংয়ে ৭২ ঘন্টা বন্‌ধ হয়ে গেল। আপনার সচিবালয় দার্জিলিংয়ের সেক্রেটারির সঙ্গে যোগাযোগ রাখছেন? দার্জিলিং বলেছিল আমার একটা মুখ্যসচিব চাই। আপনি কৌশল করে চীফ সেক্রেটারি না দিয়ে তাকে একটা প্রিন্সিপ্যাল সেক্রেটারি দিলেন। অনেক কষ্ট করে দার্জিলিং শান্ত হয়েছে। আপনার সেক্রেটারিয়েটের সঙ্গে ডি.জি.এইচ.সি.র সেক্রেটারির সঙ্গে একটা কমিউনিকেশন গ্যাপ হচ্ছে, যোগাযোগের অভাব ঘটছে। সুভাষ ঘিষিং বার বার বলছেন আমার ক্ষমতার উপর এনক্রোচমেন্ট হচ্ছে। উনি বলছেন পঞ্চায়েতের ফাংশনিং আর ডি.জি.এইচ.সি.র ফাংশনিংয়ের মধ্যে ওভারল্যাপিং হচ্ছে এবং এই ওভারল্যাপিংয়ের ফলে সচিবালয়ের কাজকর্ম ভয়ঙ্করভাবে ব্যাহত হচ্ছে। আজকে ৭৭ কোটি টাকা দিয়ে রাজ্য প্রশাসন এবং সচিবালয়ের কাছে কাজের ফিরিস্তি মাত্র দু'পাতার মধ্যে সম্পন্ন করেছেন! এই প্রশাসনিক কাঠামোর মধ্যে কোনও রাজ্য চলতে পারে না। এটা এক দলীয় নিয়ন্ত্রণাধীন, একদলীয় শাসন সম্পূর্ণভাবে সি.পি.এম. পার্টির কুক্ষিগত হয়ে পড়েছে। কো-অর্ডিনেশন কমিটির অঙ্গুলী হেলনে গোটা রাজ্যের কর্মসংস্থার সংস্কৃতিক পরিবেশ যখন নষ্ট হয়ে যায় তখন সেই রাজ্য সবদিক থেকে মুখ থুবড়ে পড়তে বাধ্য। সেই মুখ থুবড়ে পড়ে আজকে এই অসহায় অবস্থায় ২০ বছর পর এখন আপনার মনে হচ্ছে বাংলার মুখ্যমন্ত্রীর পদ নয়, কেন্দ্রীয় কমিটি আমাকে প্রধানমন্ত্রিত্বের দিকে ঠেলে দিলে আমি এ যাত্রায় রক্ষা পেয়ে যেতাম। আমি বলি জ্যোতিবাবু দিল্লি কা লাড্ডু-এলোমেলো করে দে মা লুটেপুটে খাই। বেরিয়ে পড়ুন এখন দিল্লিতে এটা একটা সুইট সিচুয়েশন, কোনও সিদ্ধান্তে কেউ উপনীত হতে পারেনি। বাংলার ২০ বছর মুখ্যমন্ত্রিত্বে থেকে সব দপ্তর হাত ছাড়া হয়ে গিয়ে যে দপ্তরটি হাতে রেখেছেন সেটাও ব্যর্থতার ইতিহাসে পর্যবসিত হয়েছে, আমরা তাই এই বাজেট বরাদ্দের তীব্র বিরোধিতা করি।

**শ্রী সৌমেন্দ্রচন্দ্র দাস :** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী যে বাজেট

উত্থাপন করেছেন আমি তাঁকে সমর্থন করছি এবং বিরোধীদের আনা সমস্ত কাটমোশনের তীব্র বিরোধিতা করছি এবং দু-চারটি কথা বলছি। প্রশাসনের মূল যে কথা সেটা হচ্ছে যে প্রশাসন সাধারণ মানুষের স্বার্থে কতখানি কাজ করছে? ১৯৭৭ সাল থেকে বামফ্রন্ট সরকার এই প্রশাসন নিয়ে কাজ করছে। এই প্রশাসন কোন প্রশাসন? দুশো বছর ধরে ব্রিটিশ আমাদের দেশে ক্ষমতায় ছিল। তারপর ১৯৪৭ সাল থেকে শুরু করে ১৯৭৭ সাল পর্যন্ত— যুক্তফ্রন্ট, ঐ ক্ষুদ্র সময় বাদ দিলে—এই প্রশাসন আমরা কংগ্রেসের কাছ থেকে পেয়েছি। এই প্রশাসনের মাধ্যমে তাঁরা এস্‌মা, নাসা-কে কার্যকর করেছে, জরুরি অবস্থাকে কায়েম করেছে। আমরা এই প্রশাসন উত্তরাধিকার সূত্রে পেয়েছি। সেই প্রশাসনের একটা অংশ আজও রয়েছে যারা কিনা ওই কংগ্রেস দলের সমর্থক। যারা প্রতিদিন প্রতিনিয়ত কিভাবে সরকারকে মানুষের কাছে ম্যালাইন করা যায় তারই ষড়যন্ত্রে লিপ্ত, আমরা প্রতিদিন এটা দেখছি। তাই বিভিন্নভাবে গত ২০ বছর ধরে পরীক্ষা-নিরীক্ষার মধ্যে দিয়ে, পঞ্চায়েত প্রশাসনের মধ্যে দিয়ে, সভাধিপতির নিয়ন্ত্রণে বিভিন্ন কমিটির মধ্যে দিয়ে প্রশাসন সম্বন্ধে মানুষের ভাবনা-চিন্তার বহিঃপ্রকাশ ঘটানোর একটা পরিকল্পনা এই রাজ্যে গ্রহণ করা হয়েছে। যার ফলশ্রুতি হিসাবে আজকে গণতন্ত্রকে কিছুটা হলেও মানুষের স্বার্থে বিকশিত করা গেছে। যার জন্য মানুষের দৈনন্দিন জীবনে সুখ-ব্যাথা-বেদনার যে কথা তা প্রশাসনের কাছে পৌঁছানো কিছুটা হলেও সম্ভব হয়েছে। সভাধিপতির মাধ্যমে বিভিন্ন কমিটি থাকার ফলে যে কাজ হচ্ছে সেটাই কংগ্রেসের গাত্রদাহ হওয়ার কারণ। পশ্চিমবঙ্গের রাজনৈতিক সচেতন মানুষ কংগ্রেসকে প্রত্যাখ্যান করেছে, যার জন্যই সারা বাংলায় কংগ্রেস দলের একটা সভাধিপতিও নেই, তাই ওঁরা সভাধিপতির এত ক্ষমতা সহ্য করতে পারছে না।

[3-40 – 3-50 p.m.]

শুধু সভাধিপতি কেন, সমস্ত জায়গায় কংগ্রেস আজকে নির্বাচনে হারছে। সত্য বাপুলি বললেন, 'কংগ্রেস-এর আসন দু'গুন হয়েছে।' আর আমাদের নাকি এস. ডি. ও., বি.ডি.ও.রা জিতিয়ে দিয়েছেন। না, তা নয়, গ্রামবাংলার মানুষ কংগ্রেসকে পছন্দ করছে না। শুধু তাই নয়, ভারতবর্ষের রাজ্যে রাজ্যে কি ভয়ঙ্কর অবস্থা! কংগ্রেসিরা দিল্লির কথা বলছেন— সুদীপবাবু বললেন। কংগ্রেসের লোকসভায় মেজরিটি নেই জেনেও সীতারাম কেশরীর আর তর সইছে না, তিনি অপেক্ষা করতে রাজি নন, তাঁর প্রধানমন্ত্রী হবার ইচ্ছা হয়েছে। দুর্নীতির কথা বলছেন? হাওলা থেকে শুরু করে কত কেলেঙ্কারি হয়ে গেল। কত মন্ত্রীকে সকাল বিকেল আদালতের কাঠগড়ায় হাঁটতে হচ্ছে—কল্পনাথ রাই আর সুখরামের কথা নাইবা বললাম। স্বাধীনতার পর ৫০ বছর ধরে কংগ্রেস শুধু দুর্নীতিই আমদানি করেছে— নয়না সাহানীর দেহটাকে কেটে কেটে পুড়িয়ে দেওয়া হল। কংগ্রেস দল তখন দিল্লির সরকারে ছিল, কি বিচার হল? কিছুই হয়নি। আর এখানে রসিদ খানের কথা বলছেন! তার জন্য তো সমস্ত রকম ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। তাই বলছি—প্রশাসনের মধ্যে দিয়েই সরকারের চিন্তা-ভাবনা, নিয়মনীতি কার্যকর হয়। সে কারণে আজকে প্রশাসনিক কর্মিদের ট্রেনিং-এর ব্যবস্থা হয়েছে, কংগ্রেস আমলে যা ছিল না। প্রশাসনের মধ্যে যারা দুর্নীতির সঙ্গে যুক্ত তাদের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করা হয়েছে এবং হচ্ছে। প্রতি বছর এই কাজ চলছে। কন্টিনিউয়াস প্রক্রিয়ায়। তাই তো আমরা বলছি কলকাতা থেকে গোটা প্রশাসন

চলতে পারে না, বিকেন্দ্রীকরণ ব্যবস্থার মধ্যে দিয়ে প্রশাসনকে চালান হচ্ছে। এটা কংগ্রেসিরা সহ্য করতে পারছে না। কারণ কংগ্রেস আমলে যে নিয়ম নীতির মধ্যে দিয়ে প্রশাসন চলত, আজকে আর তা চলছে না। যে সমস্ত পঞ্চায়েতে কংগ্রেসি প্রধানরা আছে সে সমস্ত জায়গা নির্বাচনের সময় স্পর্শকাতর এলাকা হতে পারে। কারণ কংগ্রেস কোনও নির্বাচন হলেই সমাজবিরোধী কার্যকলাপে উস্কানি দেয়। এটা আমরা সবাই জানি, এটাতে নতুন কিছু নেই। যাই হোক আমাদের জেলা প্রশাসনের ক্ষেত্রে কয়েকটি নতুন মহকুমা তৈরি করা হয়েছে। প্রশাসনিক কাজের স্বার্থে, বিকেন্দ্রীকরণের স্বার্থে। এ রাজ্যে বর্তমানে মাতৃভাষার সাহায্যে আদালতের কাজকর্মও করার ব্যবস্থা করা হয়েছে। '৪৭ সালে দেশ স্বাধীন হবার পর থেকে '৭৭ সাল পর্যন্ত কংগ্রেসিরা যা কখনো ভাবতেও পারেনি। ভারতবর্ষের এক মাত্র রাজ্য পশ্চিমবাংলা, যেখানে প্রশাসনিক সাহায্যের মধ্যে দিয়ে ভূমি সংস্কার করে কৃষকদের কাছে জমি পৌছে দেওয়া সম্ভব হয়েছে। এই প্রশাসনের মধ্যে দিয়েই আজকে পশ্চিমবাংলা মৎস্য উৎপাদনে প্রথম হচ্ছে। এই প্রশাসনের মধ্যে দিয়েই পশ্চিমবাংলার রেকর্ড পরিমাণ খাদ্যশস্য উৎপাদন হচ্ছে। অবশ্য এসব কথা শুনতে কংগ্রেসিদের অসুবিধা হয়। কারণ ২০ বছর ধরে ওঁদের ক্ষমতা থেকে দূরে থাকতে হচ্ছে। উপায় নেই। সুদীপবাবু বললেন, 'একদিন আমরাও ক্ষমতায় আসব।' শত বৎসর পার হয়ে যাবে, ঐ একদিন আর আসবে না—পশ্চিমবাংলায় কংগ্রেস ক্ষমতায় আসতে পারবে না, এটা নিশ্চিত বুঝে নিন। কারণ ভারতবর্ষের মানুষ যা ভাবে পশ্চিমবাংলার মানুষ তা একদিন আগে ভাবে। মহামতি গোখেল বলেছিলেন স্বাধীনতার আগেই, 'হোয়াট বেঙ্গল থিঙ্কস টুডে ইন্ডিয়া উইল থিঙ্ক টুমরো। 'তাই বলছি, ভারতবর্ষের রাজ্যগুলো থেকে কংগ্রেস মুছে যাচ্ছে, আর সুদীপবাবু আক্ষেপ করছেন একদিন সরকারে আসার। সুদীপবাবুর ঐ আশা কখনোই পূরণ হবে না। যেদিন কংগ্রেস আবার পশ্চিমবাংলার ক্ষমতায় আসবে সেদিন আবার নাশা, মিশা, অ্যাসমা, জরুরি অবস্থা কায়েম করবে, বাংলার মানুষ তা ভালই জানে। তাই তাদের আর বাংলার ক্ষমতায় আসা সম্ভব নয়। হ্যাঁ, আমরা নিঃসন্দেহে লক্ষ্য করছি যে, আমাদের প্রশাসনের মধ্যেও কিছু কিছু ত্রুটি-বিচ্যুতি আছে। সে কারণেই আমাদের ভিজিলেন্স কমিশনকে আরও বেশি করে কার্যকর করার চিন্তাভাবনা শুরু হয়েছে। প্রতিটি জায়গায় প্রশাসনের মধ্যে পরিষ্কার দুটি ভাগ আছে—একটা ভাগ হচ্ছে, যারা '৭৭ সাল থেকে ক্রমাগত চেষ্টা করছে কিভাবে কংগ্রেসকে আবার ফিরিয়ে আনা যায়। এটা আমরা জানি। কিন্তু প্রশাসনের মধ্যে আর একটা বৃহত্তর অংশ রয়েছে যারা সঠিকভাবে প্রশাসনিক কাজকর্ম করতে প্রস্তুত। আমরা লক্ষ্য করছি কিছু মানুষ সবসময় বাধা-বিঘ্ন সৃষ্টি করছে। আমরা দেখলাম কুচবিহারে আজাদ হিন্দ বাহিনীর নামে ভারতবর্ষের বিভিন্ন জায়গা থেকে ৫ হাজার মানুষ চলে এল, কুচবিহারের জেলা পরিষদ থেকে জাতীয় পতাকা নামিয়ে দিল—কুচবিহার জেলা প্রশাসন তার কোনও খবরই রাখল না!

একটা বিশৃঙ্খলা সৃষ্টি করার জন্য কিছু কিছু মানুষের অশুভ চক্রান্ত চলেছে এবং প্রশাসনের একটা অংশ তারা এই কংগ্রেসকে সমর্থন করে এবং এই কাজকে উৎসাহিত করছে—এটা আমরা দেখেছি। আমরা লক্ষ্য করছি, গত ২৩ জানুয়ারি, কোচবিহারে তথ্য ও সংস্কৃতি দপ্তর নেতাজী সুভাষচন্দ্রের জন্ম শতবার্ষিকী উপলক্ষ্যে যে আমন্ত্রণপত্র প্রকাশ করেছেন,

তাতে তারা লিখেছেন জাতির জনক সুভাষচন্দ্রের জন্মশতবার্ষিকী। এইভাবে প্রশাসনের একটা অংশ কিভাবে সরকারকে বেইজ্জত করা যায়, কিভাবে ম্যালাইন করা যায় তার ষড়যন্ত্র করে চলেছে। কিন্তু প্রশাসনের একটা বৃহৎ অংশের মানুষ আমাদের সাথে সহযোগিতা করছে। কংগ্রেসের আজকে সেই জায়গায়ই অসুবিধা হচ্ছে। তাই তারা যখন নির্বাচনে বার বার হেরে যাচ্ছেন তখন এরা তারস্বরে চিৎকার করছেন যে নির্বাচনে কারচুপি হয়েছে, রিগিং হয়েছে এই কথা বলে। আমরা অবশ্য জানি, এই কথা বলা ছাড়া তাদের আর কোনও উপায় নেই, সেইজন্য তাদের একই কথা বার বার বলতে হয়। তাই যে কথাটা বার বার উল্লেখ করতে চাই, আজকে উত্তর বাংলার ক্ষেত্রে পশ্চিমদিনাজপুর জেলায় যেমন সমস্যা ছিল, তার কিছুটা হলেও সমাধান হয়েছে, কিন্তু জলপাইগুড়ি-আলিপুরদুয়ার সদরে যোগাযোগের ক্ষেত্রে যথেষ্ট অসুবিধা রয়েছে। তেমনিভাবে কোচবিহার এবং হলদিবাড়ির সঙ্গে যোগাযোগের ক্ষেত্রে অসুবিধা রয়েছে। এই অসুবিধাগুলি দূর করার জন্য সরকারের চিন্তা-ভাবনা করার প্রয়োজন। কিন্তু একথা সত্য, উত্তরবাংলায় যোগাযোগের ক্ষেত্রে সমস্যা থাকলেও ১৯৭৭ সাল থেকে বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসীন হওয়ার পর উত্তরবাংলার যথেষ্ট অগ্রগতি হয়েছে—এতে কোনও সন্দেহ নেই। কিন্তু আজকে বিচ্ছিন্নতাবাদী শক্তি তারা উত্তরবাংলায় জনমানসে বিশৃঙ্খলা সৃষ্টি করার জন্য তারা প্রাদেশিকতাবাদ এবং আঞ্চলিকতাবাদের মানসিকতা জনমানসে ছড়িয়ে দিয়ে প্রশাসন ব্যবস্থাকে ব্যতিব্যস্ত করার ষড়যন্ত্রে লিপ্ত। আমাদের পাশের রাজ্য আসাম থেকে বোড়ো উগ্রপন্থীরা এসে জেলায় বিশৃঙ্খলা সৃষ্টি করার অপচেষ্টায় লিপ্ত। এইসব ক্ষেত্রে প্রশাসনকে বিশেষভাবে নজর দেওয়ার প্রয়োজন রয়েছে। আজকে প্রশাসনের ক্ষেত্রে যারা আধিকারিক রয়েছেন সেইসব আধিকারিকদের নিরবিচ্ছিন্ন ট্রেনিং-এর প্রক্রিয়া (লার্ন অ্যান্ড টিচ) আরও দ্রুত শুরু করা দরকার। ভিজিলেন্স কমিশনকে আরও গতিশীল করার প্রয়োজন এবং সাথে সাথে ভিজিলেন্স কমিশনের রিপোর্ট যাতে সুনির্দিষ্ট সময়ে প্রকাশিত হয় তার জন্য ব্যবস্থা করা দরকার। বিভিন্ন আধিকারিকদের আয় এবং ব্যয়ের হিসাব নিশ্চিত করা দরকার। কারণ প্রশাসনের একটা বড় অংশ তারা অফিসে আসেন, কাজ করেন এবং আবার আর একটা অংশ আছে তারা হচ্ছে, আসি যাই, কাজ করলে মাহিনা পাই। এইরকম মানসিকতা তাদের মধ্যে গড়ে উঠেছে। কাজ করার কোনওরকম মানসিকতা তাদের মধ্যে নেই। প্রশাসনের এই একটা অংশকে চিহ্নিতকরণ করা প্রয়োজন আছে এবং তাদের চিহ্নিত করে দৃষ্টান্তমূলক শাস্তির ব্যবস্থা করা দরকার। আর যারা সঠিকভাবে প্রশানকে গতিশীল করে রেখেছেন, তাদের উৎসাহিত করার ব্যবস্থা গ্রহণ করা দরকার। সবচেয়ে বড় কথা, প্রশাসনিক কর্মপদ্ধতি প্রতি নিয়ত পরিবর্তন করার প্রয়োজন রয়েছে। কারণ প্রশাসন হচ্ছে মানুষের স্বার্থে, আইন হচ্ছে মানুষের স্বার্থে এবং সমাজ হচ্ছে মানুষের স্বার্থে। তাই মুখ্যমন্ত্রী সঠিকভাবেই বলেছেন, প্রশাসনের সঙ্গে যারা যুক্ত হয়ে আছেন তাদের ট্রেনিং-এ যুক্ত করার প্রক্রিয়া গ্রহণ করা হয়েছে এবং যারা নতুনভাবে কাজের সাথে যুক্ত হয়েছে তাদেরও ট্রেনিং-এ যুক্ত করা হয়েছে। তাই প্রশাসনকে ঢেলে সাজাতে সরকারের যে চিন্তাভাবনা সেই চিন্তাভাবনাকে কার্যকর করার জন্য সকলের সহযোগিতা প্রয়োজন। আজকে বৃটিশ আমল থেকে যে প্রশাসনিক ব্যবস্থা চলছে এবং তার সাথে কংগ্রেসের দেওয়া যে প্রশাসন তার কিছু সংস্কার করে একটা নতুন কর্মপদ্ধতির সাথে যুক্ত করে প্রশাসন ব্যবস্থাকে চালিয়ে নেবার ব্যবস্থা নেওয়া হয়েছে। ভারতবর্ষের যুক্ত রাষ্ট্রীয়

কাঠামোর মধ্যে থেকে, পুঁজিবাদী রাষ্ট্রীয় ব্যবস্থার মধ্য থেকে এবং এই সংবিধানের ভিতর থেকে মানুষকে কিছুটা রিলিফ দেবার জন্য যে চেষ্টা তাকে প্রতিহত করার চেষ্টা কংগ্রেস যতই করুন না কেন, সেই কংগ্রেসকে আজ গ্রামবাংলার মানুষ প্রত্যাখ্যান করেছেন। আজকে এই প্রশাসনিক ব্যবস্থাকে গতিশীল করার জন্য যে কর্মসূচি সরকার থেকে নেওয়া হয়েছে তা নিশ্চিত অব্যাহত থাকবে। এই কথা বলে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় যে বাজেট বরাদ্দ উপস্থাপিত করেছেন পশ্চিমবাংলার মানুষের স্বার্থে তাকে পূর্ণ সমর্থন করে এবং কংগ্রেসের আনীত কাট-মোশনগুলির বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[3-50 – 4-00 p.m.]

**শ্রী সুলতান আহমেদ :** অনারেব্‌ল ডেপুটি স্পিকার স্যার, আজকে ডিমান্ড নাম্বার ১৮ এবং ১৯তে মাননীয় মুখ্যমন্ত্রী যে বাজেট ভাষণ রেখেছেন তার বিরোধিতা করে এবং আমাদের কাট-মোশনগুলিকে সমর্থন করে আমি আমার বক্তব্য রাখছি।

স্যার, অ্যাডমিনিস্ট্রেশন এবং চীফ মিনিস্টার্স সেক্রেটারিয়েট সম্পর্কে বলি। আজকে পশ্চিমবঙ্গে আমরা কুড়ি বছর ধরে দেখছি মুখ্যমন্ত্রী নিজের সেক্রেটারিয়েটটাকে রাজ্যের উন্নতির জন্য বা রাজ্যের ডেভেলপমেন্টের জন্য ব্যবহার করছেন না। এই সেক্রেটারিয়েটটা একটা চক্র হিসাবে এই রাজ্যে দেখা দিয়েছে। টোডি, গোয়েঙ্কা, হর্ষনেয়োটিয়া, এদের যে ব্যবসা এদের যে এম্পায়ার, তাকে বাড়াবার জন্য জ্যোতিবাবু নিজের সেক্রেটারিয়েটকে কাজে লাগাচ্ছেন, ছয় মাস আগে তার চাকরি চলে যায়। আপনি জানেন সুজিত পোদ্দার চীফ মিনিস্টার্স সেক্রেটারিয়েটে বসে কী করতেন? গোয়েঙ্কা কী করে কন্ট্রাক্ট পাবে, ক্যালকাটা ইলেকট্রিক সাপ্লাই কোম্পানির পাওয়ার ট্যারিফ কি করে বাড়বে, শঙ্করবাবু এখানে বসে আছেন, তিনি কিছুই জানেন না। অথচ চীফ মিনিস্টার্স সেক্রেটারিয়েট থেকে অর্ডার হয়ে যাচ্ছে। হর্ষনেয়োটিয়ার হাউসিং প্রোজেক্টের জন্য হাউসিং প্রোজেক্টে জমি কি করে বিধান নগরে বা কলকাতা শহরের পাশে পাবে, সেই প্ল্যান অ্যান্ড প্রোগ্রামের প্রোজেক্ট পাস করতেন সুজিত পোদ্দার। উনি কেন সুজিত পোদ্দারকে বাদ দিলেন? আমরা ইলেকশনের আগে শুনেছিলাম যে সুজিত পোদ্দার নাকি ইন্ডাস্ট্রি মিনিস্টার হবেন। চীফ মিনিস্টারের সেক্রেটারিয়েট থেকে ঐ সুজিত পোদ্দার মারফৎ যতগুলো প্রোজেক্ট পাস হয়ে বেরিয়েছে, তা এনকোয়ারির দাবি জানাচ্ছি। আর.পি.জি. এবং হর্ষনিয়োটিয়াদের প্রমোট করা ছাড়া কোনও কাজ এই সেক্রেটারিয়েট থেকে হয়নি। সেখানে সুজিত পোদ্দার আজকে কেন ওখানে নেই? চিফ মিনিস্টার্স সেক্রেটারিয়েট তার কথায় চলত। আমরা জানি চিফ সেক্রেটারি কোনও অর্ডার দিতে পারতেন না। সুজিত পোদ্দারের কথায় কাজ হত। সেই সুজিত পোদ্দার আজকে কোথায়, ঐ বিষয়ে চীফ মিনিস্টারের কাছ থেকে জানতে চাইছি। অ্যাডমিনিস্ট্রেশনের কথা মুখ্যমন্ত্রীর বক্তব্যে দেখেছি, উনি আই.এ.এস.দের ট্রেনিং দিচ্ছেন, ভাল অ্যাডমিনিস্ট্রেশনের কথা বলছেন। কিন্তু আজকে থেকে ১২ বছর আগে ১৯৮৩ সালে ডঃ অশোক মিত্র, যিনি আপনাদের লোক, তাঁর নেতত্বে একটা অ্যাডমিনিস্ট্রেটিভ রিফর্মস কমিটি বসিয়েছিলেন। ওনার নেতৃত্বে একটা কমিটি হয়েছিল, এই কমিটিতে আপনাদের লোক সোমনাথ চট্টোপাধ্যায় এবং রথীন সেনগুপ্ত সদস্য ছিলেন। সেই কমিটি ৯১টি রেকমেন্ডেশন দিয়েছিলেন। মুখ্যমন্ত্রী এখানে নেই, উনি হয়তো ওনার চেম্বারে বসে শুনছেন। ডঃ অশোক মিত্র বলেছিলেন A

separate committee may be appointed to review the structure of police administration and suggest necessary reforms. ডঃ অশোক মিত্র উনি ৮২ সালে বলেছিলেন একটা সেপারেট পুলিশ অ্যাডমিনিস্ট্রেশন রিফর্মস কমিটি করা দরকার। কিন্তু আজ পর্যন্ত কিছু হয়নি। আর একটা বিষয়, দিল্লির সরকার ফাইভ ডেজ এ উইক করলেন সরকারি কাজের দিন হিসাবে। মনোমোহন সিং বলেছিলেন সরকারি পেট্রোল, সরকার এক্সচেকার এতে বাঁচবে সপ্তাহে পাঁচদিন কাজের দিন ধার্য করলে। তাই দেখে জ্যোতিবাবুও ফাইভ ডেজ এ উইক লাগু করলেন। কিন্তু এই রাজ্যর কোনও টাকা উনি বাঁচাতে পারলেন না। পরিবর্তে ছুটির দিনগুলোতে দেখা যাচ্ছে সরকারি কর্মচারী, অফিসাররা শনিবার, রবিবার, সরকারি গাড়িতে দীঘা কিংবা ডায়মণ্ডহারবারে পিকনিক করতে চলে যাচ্ছে। পেট্রোল এক্সপেন্ডিচার, ফুয়েল এক্সপেন্ডিচার কোনও কম হয়নি। সরকারি অফিসের রিসোর্স কোথায় যাচ্ছে?

অশোক মিত্র কমিশন হলিডেসগুলির ব্যাপারে বলেছিলেন যে সরকারি ছুটি কমানোর দরকার। অশোক মিত্র কমিশনের রিপোর্ট নিয়ে মুখ্যমন্ত্রী আলোচনা করেননি। অশোক মিত্র কমিশন বলেছিলেন, Hospital administration should be tightened up and eligibility for free treatment and free supply of medicines, reviewed. There should be a general re-structuring of the rates for hospital beds, medicines, surgical operations, etc.

উনি বলেছিলেন, হাসপাতালে ফ্রি ট্রিটমেন্টের আরও স্কোপ আমরা বাড়াতে পারি। কিন্তু আজকে পশ্চিমবঙ্গের হাসপাতালগুলির অবস্থা কি সেটা সকলেই জানেন। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় এখন এখানে নেই, কিন্তু আমরা জানি, এখানে হাসপাতালগুলি চলছে না, উনি নার্সিং হোম চালাচ্ছেন। এ সম্বন্ধে গভর্নমেন্টের ভিউটা আজকে প্লেস করা দরকার হাউসে। আর রাইটার্স বিল্ডিং চলছে না। নিশিথবাবু এখানে বসে আছেন। উনি বলুন, ওর জুডিসিয়াল ডিপার্টমেন্টে ক'টার সময় উনি ওর হেড অ্যাসিস্ট্যান্টকে এবং ক্লার্ককে পান? ১২টার আগে কোনও সরকারি কর্মচারী রাইটার্সে টেবিলে, চেয়ারে বসেন না। আর সাড়ে ৪টা হলেই যাবার প্রস্তুতি ওনারা নেন। আজকে কারা নেতৃত্ব দিচ্ছে রাইটার্সে? কো-অর্ডিনেশন কমিটি। মুখ্যমন্ত্রী কো-অর্ডিনেশন কমিটির নির্দেশ এবং আলিমুদ্দিন স্ট্রিট থেকে অর্ডার পান তাতে কো-অর্ডিনেশন কমিটির উপরে উনি যাবেন না। আমি জিজ্ঞাসা করতে চাই, এইভাবে কি এখানে অ্যাডমিনিস্ট্রেশন চলবে? ১২টার আগে সাধারণ মানুষ সরকারি অফিসে গিয়ে কোনও সরকারি কর্মচারীকে পান না। মুখ্যমন্ত্রী উত্তর দেবেন কি যে ক'বার উনি সার্কুলার দিয়েছেন। আমরা জানি উনি সার্কুলার দিয়েছেন, উনি স্বীকারও করেছেন হাউসে যে এদের ঠিক করতে পারলাম না, সরকারি কর্মচারিরা আমার কথা শোনে না। আজকে মুখ্যমন্ত্রী যদি পাবলিকলি এটা অ্যাডমিট করেন এবং বলেন যে কো-অর্ডিনেশন কমিটি ওর কথা শোনে না, সরকারি কর্মচারিরা ওর কথা শোনে না তাহলে সেই মুখ্যমন্ত্রীর বাজেট নিয়ে কি করে আমরা আলোচনা করব। অ্যাডমিনিস্ট্রেটিভ রিফর্মস কমিটি ৯১টা পয়েন্টে বলেছিলেন, তার ক'টা পয়েন্ট সরকার অ্যাকসেপ্ট করার পর কাজ আরম্ভ করেছেন আশা করি হাউসে আজকে মুখ্যমন্ত্রী মহাশয় সে কথা বলবেন। আজকে ডিস্ট্রিক্টগুলির অবস্থা কি হয়ে দাঁড়িয়েছে? ডিস্ট্রিক্টে অ্যাডমিনিস্ট্রেশন

চালায় আই.এ.এস.রা। কিন্তু দেখছি, অ্যাডমিনিস্ট্রেশনকে রুল করছে আই.পি.এস.এস.পি.রা। এরা ওদের কথা শোনে না। জ্যোতিবাবু বড়, না, বুদ্ধদেব ভট্টাচার্য বড় সেই নিয়ে তর্ক লেগে গিয়েছে। এক বছর আগে দেখলাম, নদীয়ার এস.পি. তার ডি.এম.কে ট্রান্সফার করিয়ে দিচ্ছে। মনোজ মালবিয়া, এস.পি., তার কত ক্ষমতা, সে তার নিজের আই.এ.এস. ডি.এম. অতনু পুরকায়স্থ, তাকে এক বছরের মধ্যে—অ্যাডমিনিস্ট্রেশন নিয়ে কোনও গণ্ডোগোল হয়েছিল—রাইটার্সে দরবার করে অতনু পুরকায়স্থকে তিনি ট্রান্সফার করিয়ে দিলেন। এটা কেন হল তার উত্তর মাননীয় মুখ্যমন্ত্রী দেবেন কি? ৬ মাস/এক বছরের মধ্যে যদি এইভাবে ট্রান্সফার হয় এবং অ্যাডমিনিস্ট্রেশনের আই.এ.এস.রা যদি দেখে যে আই.পি.এস. পুলিশ সার্ভিসের লোকেরা মোর পাওয়ারফুল তাহলে সিভিল অ্যাডমিনিস্ট্রেশনের মর‍্যাল কোথায় যাচ্ছে সেটা বুদ্ধদেববাবু, জ্যোতিবাবুরা বলবেন কি? তারপর মুর্শিদাবাদের এস.পি. গৌরব দত্ত, তার নিজের ডি.এম. সঞ্জীব চোপরাকে এক বছরের মধে। ট্রান্সফার করিয়েছে। কত ক্ষমতা একজন এস.পি.র দেখুন যে তার ডি.এম.এর সঙ্গে ঝগড়া হল, সে এসে দরবার করে, বুদ্ধদেববাবুকে ধরে নিজের ডি.এম.কেই ট্রান্সফার করিয়ে দিল। তাহলে অ্যাডমিনিস্ট্রেশন কোথায় চলে যাচ্ছে জ্যোতিবাবু তার জবাব দেবেন কি? আজকে আমরা দেখছি, সে.পি.র সি.সি.আর. বা কনফিডেন্সিয়াল কারেক্টার সার্টিফিকেট যেগুলি ডি.এম.রা লিখতেন সেখানে বুদ্ধদেববাবুরা বললেন, না, তা হবে না, পুলিশের সি.সি.আর. পুলিশই লিখবে। কে লিখবে—ডি.আই.জি.রা লিখবে। জেলাগুলিতে আজকে প্যারালাল অ্যাডমিনিস্ট্রেশন চলছে—একটা ডি.এম.-এর অ্যাডমিনিস্ট্রেশন এবং আর একটা এস.পি.র অ্যাডমিনিস্ট্রেশন। মুখ্যমন্ত্রী কি জানেন যে আজকে জেলাগুলির অ্যাডমিনিস্ট্রেশনের অবস্থা কি হয়েছে? স্যার, ডি.এম.রা এম.এল.এ.দের কাছে কাঁদছে এই বলে যে, স্যার, আমাদের জেলাপরিষদের কথা শুনতে হয় কিন্তু এস.পি.রা আমাদের কথা শোনে না। কোর্ট অর্ডার আসলে এস.পি.দের বললে পুলিশ তা এক্সিকিউট করে না। পশ্চিমবঙ্গের অ্যাডমিনিস্ট্রেশন কোথায় চলে যাচ্ছে দেখুন। ক'দিন আগে তাজ বেঙ্গলে জ্যোতিবাবুকে পাশে বসিয়ে চিদাম্বরম বলছিলেন, পশ্চিমবঙ্গের ডেভেলপমেন্ট হচ্ছে না। তার কারণ there is no work culture in Bengal. আমি তো আগেই ওয়ার্ক কালচারের কথা এখানকার বললাম যে, ১২টার আগে সরকারি কর্মচারিরা আসে না। Nobody is responsible, nobody is answerable কে কার এগেনস্টে অ্যাকশন নেবে। আজকে আমি জানতে চাই মুখ্যমন্ত্রীর কাছে যে মুখ্যমন্ত্রী এদের দেখাশুনার জন্য কাদের রেখেছেন?

[4-00 – 4-10 p.m.]

বুদ্ধদেববাবু এখন পুলিশ মন্ত্রী হয়েছেন। কিন্তু আমরা আগে থেকে জানতাম যে ডিফ্যাকটো পুলিশ মন্ত্রী হচ্ছেন বুদ্ধদেববাবু। পুলিশের কাজ উনি দেখতেন, জ্যোতিবাবু নামে ছিলেন। আজকে আমাদের ডাউট, মুখ্যমন্ত্রী জ্যোতিবাবু হতে পারেন কিন্তু ডিফ্যাকটা মুখ্যমন্ত্রী হচ্ছেন বুদ্ধদেববাবু, তিনি পিছন থেকে কলকাঠি নাড়াচ্ছেন। সেজন্য আজকে অ্যাডমিনিস্ট্রেশনের এই অবস্থা। ভিজিলেন্স কমিশন সারা দেশে রয়েছে। ভিজিলেন্স কমিশনকে কারা অ্যাপয়েন্টমেন্ট দেয়? আজকে চীফ সেক্রেটারি থেকে আরম্ভ করে তারা ভিজিলেন্স কমিশনে অ্যাপয়েন্টমেন্ট দিচ্ছেন। ভিজিলেন্স কমিশন ১৯৮৮ সালে যে সুপারিশ করেছে সেটা বিধানসভায় প্লেসড হয়েছে ১৯৯৬ সালে। ১২ বছর পরে এই সুপারিশ আমরা পাচ্ছি। ভিজিলেন্স কমিশন নিজে

বলছে যে তারা স্টাফ চেয়েও পায় না। ভিজিলেন্স কমিশনের রিপোর্টে আছে কেসেস অব নন-কো-অপারেশন উইথ দি গভর্নমেন্ট। ৬ নম্বর পাতায় কমিশন বলছেন যে, ৬টি কেসে সরকারি অফিস থেকে তাদের কোনও কাগজপত্র দেওয়া হয়নি, কোনও রেকর্ড দেওয়া হচ্ছে না। ভিজিলেন্স কমিশন নিজের রিপোর্টে বলছেন—রবীনবাবু, বোধ হয় কন্ট্রাক্টর এবং কনসালটেন্সির সঙ্গে আপনাদের যোগাযোগ আছে—যে অনেক সরকারি দপ্তরে লক্ষ লক্ষ টাকার কাজ করানো হচ্ছে কন্ট্রাক্টর এবং কনসালটেন্সিকে দিয়ে উইদাউট টেন্ডার এবং সেই ব্যাপারে ভিজিলেন্স কমিশন যখন ডিপার্টমেন্ট থেকে কাগজপত্র চায়, ভিজিলেন্স কমিশনকে সেগুলি দেওয়া হচ্ছে না। আজকে ভিজিলেন্স কমিশন একটা ফার্স কমিশনের মত হয়ে যাচ্ছে। তারা রেকমেন্ডেশন পাঠাচ্ছে, আপনারা উত্তর দিচ্ছেন না। তারপরে একটা কমিশনের রিপোর্ট ১০/১২ বছর লেগে যাচ্ছে অ্যাসেম্বলিতে প্লেসড করতে। আজকে ভিজিলেন্স কমিশন নিজে ডিম্যান্ড করছে যে তাদের স্ট্যাটিউটরী এবং ম্যান্ডেটরি পাওয়ার দেওয়া হোক। কমিশন বলছেন যে, দেয়ার শুড বি স্টেট—এন্যাক্টমেন্ট ইন রেসপেক্ট অব ভিজিলেন্স কমিশন ইন লিউ অব হোম ডিপার্টমেন্ট। জেনারেল অ্যাডমিনিস্টর ডিপার্টমেন্ট থেকে যে অর্ডার হচ্ছে, সেই পাওযার আমাদের হাতে নেই, আমাদের স্ট্যাটিউটোরি পাওয়ার দেওয়া হোক। তাদের হাতে ক্ষমতা দেওয়া হলে তারা ফাংশন করতে পারবে।

আপনারা জানেন যে এক বছর আগে ওয়াকফ কেলেঙ্কারি নিয়ে হাউসে অনেক কিছু হয়েছে। ওয়াকফ কেলেঙ্কারি যখন সামনে এল তখন মুখ্যমন্ত্রী কি করলেন? সিনিয়র গভর্নমেন্ট অফিসার জুডিসিয়াল সেক্রেটারির বিরুদ্ধে উনি অনেক কথা বললেন। আমরা ভেবেছিলাম যে পি.কে. সেনগুপ্তের এগেনস্টে কোনও অ্যাকশন হবে। উনি কি বললেন? উনি বললেন যে,—

The report is not based on any material or documentary evidence or facts and in some cases it is even contradictory to official documents and as such it appears to be perverse and misleading and untenable. It also appears that the report is vague perfunctory and inconsistant and self-contradictory on material aspects and as such it does not warrant any action on the part of the Government.

আজকে পি. কে. সেনগুপ্তের স্টেটমেন্ট নিয়ে আমরা জানতে চাই যে উনি পি.কে. সেনগুপ্তের এগেনস্টে কি অ্যাকশন নিয়েছিলেন? আমরা ওয়াকফ কেলেঙ্কারির উপরে সি.পি.আই. তদন্ত দাবি করেছিলাম, সরকার করেনি। সরকার একটা ভাঁওতা দেবার জন্য জুডিসিয়াল ইনকোয়ারি করছেন। এই কথা বলে আমাদের কাট মোশনকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী আব্দুল মান্নান :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের বিরোধী দলের নেতা অতীশ সিনহা মহাশয় মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে জানতে চেয়েছিলেন যে আগামীকাল ট্রান্সপোর্ট স্ট্রাইক হবে কিনা। ৩ তারিখে আবার শিল্প ধর্মঘট ডাকা হয়েছে। মানুষের অসুবিধা হবে এই ধর্মঘট হলে। এখানে পরিবহন মন্ত্রী আছেন, উনি যদি এই ব্যাপারে কিছু

বললেন তাহলে ভাল হয়।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** এটা হয় না। যা হোক, যখন বলছেন, আমি পরিবহন মন্ত্রীকে বলছি কিছু বলতে।

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বিষয়টা খুবই গুরুত্বপুর্ণ, কারণ রাজ্যের বেসরকারি বাস, মিনিবাস এবং ট্যাক্সি পরিবহনের সমস্ত সংগঠনগুলি আগামী ১, ২ এবং ৩ তারিখ ধর্মঘটের ডাক দিয়েছে। দুটি দাবি তাদের; একটি হচ্ছে, থার্ড-পার্টি ইন্স্যুরেন্স যা ৪০০ পার্সেন্ট থেকে ৫০০ পার্সেন্ট বাড়িয়ে দেওয়া হয়েছে জি.আই.সি.র পক্ষ থেকে, এবং দ্বিতীয়টি হচ্ছে, সার্ভিস চার্জ বলে একটি নতুন কর কেন্দ্রীয় সরকার এবারকার বাজেটে আরোপ করেছেন। এই দুই-এর বিরুদ্ধে তাদের আন্দোলন। কারণ এতে একটা বিশাল অঙ্কের টাকার চাপ পরিবহন শিল্প যারা পরিচালনা করেন তাদের উপর বসেছে। এই দুটো ব্যাপার যেভাবে উপস্থিত করা হয়েছে, আমাদের রাজ্য সরকার মনে করেন, বিষয়টা সহানুভূতির সঙ্গে বিবেচনা করে দেখা দরকার। ইতঃমধ্যে মাননীয় মুখ্যমন্ত্রী কেন্দ্রীয় অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে হস্তক্ষেপ আশা করেছেন। এই ধর্মঘটকে সামনে রেখে আমরা ওদের ডেকেছিলাম। আজকে দীর্ঘ সময় ওদের সমস্ত সংগঠনের সঙ্গে আলোচনা হয়েছে। আমরা ওদের অনুরোধ করি, 'যেহেতু রাজ্য সরকার ওদের ব্যাপারে সহানুভূতিশীল এবং আমাদের রাজ্যে উচ্চ-মাধ্যমিক পরীক্ষা চলছে এবং সেখানে ছাত্রছাত্রীদের যাতায়াত অত্যন্ত জরুরি, এরকম একটা সময়ে আপনারা ধর্মঘট করবেন না।' আমি আনন্দিত এবং খুশি যে, তারা আমাদের আবেদনে সাড়া দিয়েছেন এবং তারা ঘোষণা করেছেন যে, আগামী ১৫ই এপ্রিল পর্যন্ত তারা এই ধর্মঘট স্থগিত রাখছেন। তারপর তারা তাদের কর্মসূচি ঘোষণা করবেন। আমি সরকার পক্ষ থেকে এই সাড়া দেবার জন্য— ধর্মঘটের ডাক দিয়েও পরিবহন সংস্থা যারা এই [illegible] করছেন না—তাদের সবাইকে অভিনন্দন এবং ধন্যবাদ জানাচ্ছি।

**শ্রী তপন হোড় ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আজকে ১৮ এবং ১৯ নং দাবির উপর আমাদের মাননীয় মুখামন্ত্রী যে ব্যয়বরাদ্দ এখানে উপস্থিত করেছেন তাকে সমর্থন করে দুই-একটি কথা বলবার চেষ্টা করছি। এখন কথা হচ্ছে, ওদের সভাপতি শ্রী সীতারাম কেশরী কেন্দ্রীয় সরকার থেকে সমর্থন তুলে নেওয়ায় দেখতে পাচ্ছি এখানে কংগ্রেস চাঙ্গা হয়ে উঠেছে। কিন্তু ঘটনা হচ্ছে এই, ওরা সোনার পাথরবাটি দেখছেন, কারণ আজকে কংগ্রেস পশ্চিমবঙ্গসহ অন্যান্য রাজ্যে এবং ভারতবর্ষে ক থেকে চন্দ্রবিন্দুতে পৌছে গেছে। যা হোক, বাজেটের মূল বিতর্কে আসতে গিয়ে বলছি, এখানে বিরোধী বন্ধুরা কতগুলো অসত্য কথা বলে বিভ্রান্তি সৃষ্টি করবার চেষ্টা করেছেন। কারণ, আমার একটি প্রশ্নের উত্তরে মাননীয় মুখ্যমন্ত্রী অশোক মিত্র কমিশনের উপর দাঁড়িয়ে বলেছিলেন যে, গোটা পশ্চিমবঙ্গে প্রশাসনকে গতিশীল করতে তাঁর সরকার চিন্তা করছেন। এটা বলতে গিয়ে তিনি মেদিনীপুর জেলা সম্পর্কে পরিষ্কারভাবে বলেছেন। কিন্তু সুদীপ বন্দ্যোপাধ্যায় মহাশয় এই নিয়ে বিভ্রান্তি করবার চেষ্টা করেছেন। কয়েক দিন আগেই তিনি বলেছেন যে, মেদিনীপুর জেলা বিভাজন অত্যন্ত জরুরি হয়ে পড়েছে। বিষয়টা তাই তিনি ক্যাবিনেট মিটিংয়ে তুলবেন এবং আলোচনা করবেন, ব্যবস্থা নেবেন। এই প্রসঙ্গে বর্ধমান জেলার কথা বলতে পারি, কারণ সেখানেও প্রবলেম রয়েছে। এই জেলার একদিকে এগ্রিকালচার সেক্টর

এবং অন্যদিকে ইন্ডাস্ট্রি ও মাইনিং সেক্টর।

[4-10 – 4-20 p.m.]

বর্ধমান জেলার ব্যাপারে চিন্তার ব্যাপার থেকে যাচ্ছে। আর একটা ব্যাপার হচ্ছে সীমান্তবর্তী জেলাগুলিকে নিয়ে। অর্থাৎ নদীয়া এবং মুর্শিদাবাদ জেলা, এইগুলি সীমান্ত এলাকার জেলা। এখানে অনেক বেশি সমস্যা দেখা দিয়েছে। এখানে অনেক বেশি সমস্যা দেখা দিয়েছে। এখানে অনেক উপদ্রবের ঘটনা ঘটছে। যার মাধ্যমে নানা ধরনের অসামাজিক কাজ এবং চোরাচালানের কাজ সংগঠিত হচ্ছে। ফলে সাধারণ মানুষের সামাজিক জীবনে বিরাট সমস্যা তৈরি হচ্ছে। এই মুর্শিদাবাদ জেলা এবং নদীয়া জেলার প্রশাসনকে গতিশীল করতে এবং অসামাজিক কাজগুলি বন্ধ করতে গেলে জেলা বিভাজনের কথা চিন্তা করতে হবে। অশোক মিত্র কমিশন যে কথা বলেছেন আমি সেই ব্যাপারে একমত এবং আমি আবেদন করব অশোক মিত্র কমিশনের রিপোর্ট ফলো করা হোক। ১৯৯৬ সালে অন্তত ৬টি মহকুমা শহর হয়েছে। দক্ষিণ-দিনাজপুরের গঙ্গারামপুরকে মহকুমায় পরিণত করা হয়েছে। সুতরাং প্রশাসনকে যে গতিশীল করা হচ্ছে না তা নয়, প্রশাসনকে গতিশীল করার চেষ্টা করা হচ্ছে। ১৯৭২ সালে আমরা কি দেখেছি? কংগ্রেস আমলে যুক্তফ্রন্ট সরকারের কয়েকটি বছর বাদ দিলে বিশেষ করে ১৯৭২ সাল থেকে শুরু করে ১৯৭৭ সাল পর্যন্ত প্রশাসনের কি অবস্থা ছিল? সেই সময় প্রশাসন একটা দৃষ্টান্ত স্থাপন করেছিল। সেই সময় একটা আমলাতান্ত্রিক প্রশাসন ব্যবস্থা কায়েম ছিল। আমাদের বামফ্রন্ট সরকার আসার পর ক্ষমতার বিকেন্দ্রীকরণের মাধ্যমে সমস্ত উন্নয়নমূলক কাজে মানুষকে যুক্ত করেছে। সেই সময় প্রশাসনের মধ্যে একটা আমলাতান্ত্রিক প্রবণতা ছিল, তার কতকগুলি বাঁধাধরা ব্যবস্থা ছিল। সেই আমলাতান্ত্রিক প্রশাসন ব্যবস্থা থেকে মুক্ত করে সাধারণ মানুষের মধ্যে সেই প্রশাসনকে নামিয়ে আনা হয়েছে। পঞ্চায়েত থেকে শুরু করে পঞ্চায়েত সমিতি জেলা পরিষদ লেভেল পর্যন্ত উপযুক্ত লোক বসানো হয়েছে যাতে তাঁরা ভাল কাজের ব্যবস্থা করতে পারে তার জন্য ব্যবস্থা নেওয়ার চেষ্টা করা হয়েছে। শুধু তাই নয় এই ব্যবস্থার সঙ্গে খাপ খাইয়ে নেওয়ার জন্য তাঁদের উপযুক্ত ট্রেনিং-এর ব্যবস্থা করা হয়েছে। আমরা জানি এই ক্ষমতার বিকেন্দ্রীকরণের মধ্যে দিয়ে শুধু প্রশাসনের উপর নির্ভর না করে উন্নয়নমূলক কাজে সাধারণ মানুষকেও যুক্ত করা হয়েছে। কি করে জনপ্রতিনিধিদের সঙ্গে কাজ করতে হবে সে নিচের তলা থেকে শুরু করে উপর তলা পর্যন্ত, তার জন্য ট্রেনিং-এর ব্যবস্থা করা হয়েছে। এই সমস্ত কাজ করতে গিয়ে বাস্তব কতকগুলি জিনিস আমাদের সামনে এসে পড়েছে, সেই ব্যাপারে আমি কিছু সাজেশন আকারে রাখতে চাই। ক্ষমতার বিকেন্দ্রীকরণ করতে করতে সমস্ত চাপ পঞ্চায়েতের উপর এসে পড়েছে। পঞ্চায়েত থেকে শুরু করে পঞ্চায়েত সমিতি পর্যন্ত যে পরিমাণ কাজের চাপ এসে পড়েছে সেই কাজকে গতিশীল করতে গেলে এবং উন্নয়নমূলক কাজ করতে গেলে সেখানে যে নূন্যতম ইনফ্রাস্ট্রাকচার দরকার সেই ন্যুনতম পরিকাঠামো গোড়ে তোলার দরকার আছে। সেই ব্যাপারে বিশেষভাবে চিন্তা করতে হবে। গ্রাম পঞ্চায়েতের ক্ষেত্রে আমরা দেখেছি রাস্তার কাজ থেকে শুরু করে বিভিন্ন যে উন্নয়নমূলক প্রোজেক্ট আছে সেই প্রোজেক্টের কাজ করতে হয়। দেখা গিয়েছে একজন জব অ্যাসিস্ট্যান্ট এবং একজন সেক্রেটারির উপর দায়িত্ব থাকে এই সমস্ত কাজের

হিসাব-নিকাশ রাখার। সেই কারণে প্রতিটি পঞ্চায়েতে আরও একজন অ্যাসিস্টেন্ট সেক্রেটারি রাখার দরকার আছে এবং জব অ্যাসিস্ট্যান্ট ছাড়া আরও একজন ক্লারিক্যাল স্টাফ রাখার দরকার আছে। প্রশাসনকে গতিশীল করতে গেলে গ্রামপঞ্চায়েতের ইনফ্রাস্ট্রাকচার যা রয়েছে সেটা আরও বাড়ানো দরকার। পঞ্চায়েত স্তরে পরিকাঠামো আরও শক্তিশালী করা দরকার এটা আমরা অভিজ্ঞতা দিয়ে দেখেছি। আশা করি এই ব্যাপারে অবশ্যই ব্যবস্থা নেবেন। ভিজিলেন্সের ব্যাপারে কংগ্রেসের তরফ থেকে অনেক কথা বলেছেন। ভিজিলেন্সের ব্যাপারে আমি বলব যে, আপনাদের আমলে কটা ভিজিলেন্স হয়েছিল?

আর তা করতে গিয়ে কি দেখা গিয়েছিল? আমার জেলার, আপনাদের বিখ্যাত (***) বিরুদ্ধে ওয়াংচু কমিশন হয়েছিল। সেই কমিশন কি বলেছিল তা অ্যাসেম্বলির প্রসিডিংসে আপনারা দেখতে পাবেন। তিনি তখন মাননীয় রাষ্ট্রমন্ত্রী ছিলেন। তিনি তাঁর মুখ্যমন্ত্রীর সম্পর্কে কি ধরনের মন্তব্য করেছিলেন তা আমরা প্রসিডিংসের মধ্যে দেখেছি। ওয়াংচু কমিশন করে তাঁকে বরখাস্ত করা হয়েছিল। তারপর আর কোনও কমিশন করতে সাহস করেননি। ভিজিলেন্স কমিশনের কথা বলেছেন, নানা কথা বলেছেন। কোন্ সাহসে এই কথাগুলো বলেন? কিসের সাহসে বলেন? আজকে কিভাবে ঐসব কথা বলছেন? কংগ্রেসের সভাপতি হলেন মাননীয় (****) মহাশয়। (****) মহাশয়কে সংসদীয় দলনেতা করতে হবে। সেটা কিভাবে করতে হবে? তাঁকে একটু নাক ঘুরিয়ে সংসদীয় দলনেতা করতে হবে! কাজেই আপনাদের কাজের মধ্যে কোনও নীতি নেই, কোনও আদর্শ নেই যেখানে, সেখানে আপনারা এসেছেন নীতি, আদর্শের কথা বলতে। যেখানে আপনাদের নীতি আদর্শ কিছু নেই, সেখানে পশ্চিমবাংলায় একটা গতিশীল সরকার চলছে। এখানে একটা কর্মযজ্ঞ চলছে। যদিও সেখানে কিছু ঘাটতি আছে, এই কথা আমরা জানি। উই আর নট স্যাটিসফ্যায়েড। কারণ আমরা মনে করি না যে, একটা ধনবাদী ব্যবস্থায় সবকিছু করা যেতে পারে। তবুও একটা অর্গানাইজড ওয়েতে একটু রিলিফের ব্যবস্থা করা যেতে পারে। (এই সময়ে লাল আলো জ্বলে ওঠে)...কিন্তু আপনাদের মতো গোটা ভারতবর্ষকে যারা চূড়ান্ত একটা অবস্থার মধ্যে ফেলে দিয়েছে তার নৈতিকতার দায়টা কে নেবে? কিসের জন্য নেবে? কেশরী মহাশয়ের বাড়িতে সি.বি.আই. তদন্ত করবে, তাঁর গোঁসা হবে। গোটা ভারতবর্ষের মানুষ...(**এই সময়ে মাইক অফ হয়ে যায়।**)

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** 'সীতারাম কেশরী'র নাম বাদ যাবে। আর 'সোনাদা'র নাম বাদ যাবে।

**শ্রী তাপস রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, ১৮ এবং ১৯ নং দাবির অধীনে মাননীয় মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্রমন্ত্রী (কর্মিবর্গ) এবং প্রশাসনিক সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী যে ব্যয় বরাদ্দের প্রস্তাব রেখেছেন, আমি সেই ব্যয় বরাদ্দ প্রস্তাবের বিরোধিতা করছি চরমভাবে এবং আমাদের দলের সদস্যদের আনা ছাঁটাই প্রস্তাবকে সমর্থন করে আমি আমার বক্তব্য রাখছি। যে প্রশাসন, যে অ্যাডমিনিস্ট্রেশন এই বাংলার বুকে চলছে, যার দায়বদ্ধতা উনি রেখেছেন—সর্বত্র ব্যয়-বরাদ্দ কমানোর কথা বলা হয়েছে যেখানে, যেখানে পে-কমিশন

***Note : [Expunged as ordered by the chair.]

সেই কথাই বলেছে, কেন্দ্রীয় সরকার তার মাথাভারি প্রশাসন কমানোর কথা ভাবছে, সেখানে আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী এবং দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী এবারে যে ব্যয় বরাদ্দের দাবি রেখেছেন তা যথাক্রমে ৪ কোটি এবং ৫ কোটি টাকা বেশি রেখেছেন। আমি মনে করি, যে প্রশাসনের সামনে আমরা দাঁড়িয়ে, সেই প্রশাসন জনবিরোধী, পার্টিমুখী এবং আলিমুদ্দিন স্ট্রিটমুখী। এইরকম একটা প্রশাসন মাননীয় মুখ্যমন্ত্রী বাংলার বুকে কায়েম করেছেন। শুধু তাই নয়, এই প্রশাসন কো-অর্ডিনেশন কমিটির হাতের পুতুল, তাদের হাতে বন্দি প্রশাসন মাত্র। তাই সেই প্রশাসনের ব্যয়-বরাদ্দের সমর্থনে কি করে বক্তব্য রাখি? আমাদের রুলিং পার্টির কিছু সদস্য এখানে বক্তব্য রাখছিলেন। হোম (পার)-এর উপরে বক্তব্য রাখতে গিয়ে পথসভা করে গেলেন, স্ট্রিট কর্ণার করে যা খুশি বলে গেলেন। আমার বক্তব্য শুধু প্রশাসনের মধ্যেই সীমাবদ্ধ রাখব। আজকে মাননীয় মুখ্যমন্ত্রী এখানে উপস্থিত নেই। তাঁর যথেষ্ট বয়স হয়েছে। তাঁর কোমরে যন্ত্রণা রয়েছে। তাঁর বক্তব্য রাখতে তিনি এখান আসবেন। তিনি আগামীকাল দিল্লি যাচ্ছেন।

[4-20 – 4-30 p.m.]

আমরা আতঙ্কিত কেন হচ্ছি, কেননা তিনি প্রধানমন্ত্রী হবেন বলে এবং তাহলে নিশ্চয় এর আমরা বিরোধিতা করব। আবার বাঙালী হিসাবে গর্বে বুক ফুলে উঠবে। তাঁকে যদি প্রধানমন্ত্রী হিসাবে পাই। কিন্তু সেই সঙ্গে সঙ্গে আমরা আতঙ্কিত, আই অ্যাম অ্যাফ্রেড অফ দ্যাট যে, মাননীয় মুখ্যমন্ত্রী বাংলার প্রশাসনকে যেভাবে পঙ্গু এবং বিকলাঙ্গ করে দিয়েছেন, তাতে ভারতবর্ষের প্রধানমন্ত্রী হলে পরে ভারতবর্ষের প্রশাসনকেও ঠিক একই কায়দায়, একইভাবে পঙ্গু এবং বিকলাঙ্গ করবেন। সংবেদনশীল অনুভূতি নিয়ে দেখতে গেলে আজকে প্রশাসন যে জায়গায় এসে দাঁড়িয়েছে তাতে বাংলার জনগণের কাছে তাঁর নৈতিক দায়বদ্ধতা সেটা অনেকটা ম্লান হয়ে গেছে। সমাজের পরিবর্তনশীল চাহিদার সঙ্গে তাল রেখে চলার ক্ষেত্রে প্রশাসন হচ্ছে সেখানে একটা চাবিকাঠি—কিন্তু সেখানে আমরা কী দেখতে পাই? সেখানে দেখতে পাই যে ইন্টার সার্ভিস কনফ্লিক্ট, সেটা প্রতিনিয়ত রোলিং করছে, দেখতে পাচ্ছি এবং প্রতিমুহূর্তে ডিমরালাইজড্ করছে সার্ভিসকে। এর ফলে প্রোডাক্টিভিটি নষ্ট করছে, ধ্বংস করে দিচ্ছে। আজকে আমাদের রাজ্যের পার্সোনেল ডিপার্টমেন্টের কোনও কম্প্রিহেনসিভ পলিসি নেই। আজকে সেখানে প্রশাসন চলবে কি করে? আজকে এই সরকারের মুখ্যমন্ত্রী বা তার ভারপ্রাপ্তমন্ত্রী তার দপ্তর সম্পর্কে কতটুকু কনসার্ন, বা তার প্রশাসন সম্পর্কে কতটুকু কনসার্ন তা আড়াই পৃষ্ঠার এই বাজেট বরাদ্দের বইয়ের মধ্যে থেকেই বোঝা যায়। তাই দেখা গেছে যে, প্রশাসনের ক্ষেত্রে একবার নয়, বার বার, পরপর তিন তিনবার বন্ধু সরকার তাঁরা পেয়েছিলেন, কিন্তু বলতে পারেননি স্টেটের কোটা বাড়ানোর কথা। স্টেটের কোটা বাড়েনি, স্ট্যাগনেন্ট হয়ে পড়ে আছে। সেই কারণে আজকে এখান থেকে যেসব অফিসাররা দিল্লিতে যান তাবা ওখানে গিয়ে কোনও কক্ষে পান না, এর ফলে আমাদের এখানে রাজ্যের স্বার্থ ক্ষুণ্ণ হয়। এই বয়সে মাননীয় মুখ্যমন্ত্রীর পক্ষে দৃষ্টি দেওয়া সম্ভব নয়, কিন্তু অন্যান্য মন্ত্রীরাও তো এই ব্যাপারে দৃষ্টি দিতে পারেন। আজকে আই.পি.এস., আই.এ.এস. এবং ডব্লু.বি.সি.এস. অফিসারদের মধ্যে একটা গ্রোয়িং কনফ্লিক্ট চলছে, এর ফলে ইন্টার সার্ভিস ল্যাক অফ কো-অর্ডিনেশন চলছে। এই ব্যাপারে মুখ্যমন্ত্রীর তথা রাজ্য সরকারের হস্তক্ষেপ দরকার এবং এসবের ফলে টোটাল

ইনডিসিপ্লিন চলছে। কয়েকদিন আগেই বামফ্রন্ট সরকারের বন্ধু সরকারের অর্থমন্ত্রী শ্রী চিদাম্বরম এখানে এসে বলেছেন যে, পশ্চিমবঙ্গে কোনও ওয়ার্ক কালচার নেই। রুলিং পার্টির সদস্যদের বলছি আপনারা শুনেছেন কখনো যে ডব্লু.বি.সি.এস. অফিসাররা ধর্না এবং আন্দোলনের পথে নেমেছেন? তাহলে শুনুন—আগামী ৭ই এপ্রিল ডব্লু.বি.সি.এস. ১৭৬০ জন অফিসার তাদের দুটি ইউনিয়ন অসীম দাশগুপ্তের সঙ্গে দেখা করেছিলেন। কিন্তু তাঁর প্রস্তাব মানতে না পেরে ধর্না দেবেন বলেছেন। আগে কোনদিন ডব্লু.বি.সি.এস. অফিসাররা ধর্না দিয়েছেন বলে জানি না। যদি জানা থাকে তাহলে মাননীয় মুখ্যমন্ত্রী এর উত্তর দেবেন। তারপরে প্রশ্ন হচ্ছে অ্যাকাউন্টেবিলিটির কথা। কার কাছে বলব অ্যাকাউন্টেবিলিটির কথা? এদের যদি সেটা থাকত তাহলে আজকে প্রাইমারি এবং সেকেন্ডারির স্কুলের মন্ত্রী কান্তিবাবু রিজাইন দিতেন, পদত্যাগ করতেন। সুতরাং এই অ্যাকাউন্টেবিলিটির কথা কাদের কাছে বলব? এসব বলার কোনও প্রয়োজন হয় না এবং সেখানেই আজকে প্রশ্ন এসে দাঁড়িয়েছে যে অফিসারদের নিরপেক্ষভাবে কাজ করতে দেওয়া হবে কিনা? সেখানে এই ব্যাপারে কিছুই বলা নেই যে নিরপেক্ষভাবে তাদের কাজ করতে দেওয়া হবে কিনা। আমি ডেপুটেশন স্ট্যাগনেশনের কথা তো আগেই বলেছি। এই সরকারের কাছে এবং হোম (পারের) কাছে নিজস্ব বশংবদ হয়ে এই অফিসাররা চলছে। তাদেরকে ভাল ভাল পদে উন্নীত করা হচ্ছে আর যারা ওঁদের তল্পীবাহক নন তাদেরকে বাজে জায়গায় ফেলে দেওয়া হচ্ছে। আজকে আপনাদের তল্পীবাহক যারা তাদেরকে ভাল জায়গায় রেখে দিয়ে কাজ করাচ্ছেন সুতরাং আপনাদের ইনটেনশনটা ম্যালাফাইড কিনা সেটা খতিয়ে দেখার দরকার। আজকে সাধারণ প্রশাসনের ক্ষেত্রে দেখা যায় যে সিদ্ধান্ত নেওয়া হয় তা সব মন্ত্রী জানেন না। সরকারি সিদ্ধান্ত সব মন্ত্রী ঠিকমতো নাকি জানতে পারেন না, আবার এক মন্ত্রীর সঙ্গে আরেক মন্ত্রীর কোনও যোগাযোগ নেই, সিদ্ধান্ত নেওয়া নিয়েও একে অপরের সমালোচনা করেন, বিরোধিতা করেন, এই তো আপনারা সরকার চালাচ্ছেন এবং সাধারণ প্রশাসন চলছে। মাননীয় মুখ্যমন্ত্রী নিজে প্রশাসন সংস্কারের কথা বলেছেন এবং অ্যাডমিনিস্ট্রেটিভ কালচারের কথা বলেছেন। এই প্রসঙ্গে তিনি ইন্ডাস্ট্রিয়াল গ্রোথ, ইকোনমিক্যাল গ্রোথ এবং শিল্পায়নের কথাও বলেছেন কিন্তু আমরা যেটা দেখতে পাচ্ছি এখানে শুধু ক্লারিক্যাল অ্যাপ্রোচ এবং ক্ল্যারিক্যাল কালচার ছাড়া আর কিছুই নেই।

বাংলার বুকে ইন্ডাস্ট্রিয়াল গ্রোথ হবে না, শিল্পায়নের কথা যতই বলুন না কেন। প্রশ্ন হচ্ছে, আজকে মডার্ন ইন্ডাস্ট্রিয়াল ডিসিপ্লিনের কথা। কোথায় আজকে ওয়ার্ক কালচার? ফিনান্স ডিপার্টমেন্টে অসীম বাবুকে প্রায় ১৬ জন সেক্রেটারি দেওয়া হয়েছে, স্টোর কিপারের দায়িত্ব নিয়ে তারা বিভিন্ন দপ্তর থেকে ফাইল আসছে আর সেইগুলি স্টোর কিপিং করছেন। এক ডজনেরও বেশি সেক্রেটারি নিয়ে তিনি বসে রয়েছেন। সমস্ত ডিপার্টমেন্টকে অথরিটি দিতে হবে, অথরিটির সঙ্গে রিসোর্স দিতে হবে, কিন্তু রিসোর্স দেওয়া হয়নি। বছরের পর বছর, মাসের পর মাস তাদের ফাইল আটকে রাখা হয়। কো-অর্ডিনেশন কমিটির হাতে বন্দি পুতুলের মতো এই সরকার তার প্রশাসনিক কাজকর্ম চালাচ্ছে। আজকে ট্রেড ইউনিয়নিজম যেভাবে উৎসাহিত করেছেন, ক্লাস লাইনে আজকে দেখা যাচ্ছে সেটা আপনাদের কাছে কাউন্টার-প্রোডাক্টিভিটি হয়ে দাঁড়াচ্ছে, আজকে বুমেরাং হয়ে দাঁড়াচ্ছে। আজকে ওয়ার্কিং ক্লাসকে রিপ্রেজেন্ট করেন যে সরকার, সেই সরকার আবার নন-ওয়ার্কিং ক্লাসকে রিপ্রেজেন্ট

করেন। আজকে যখন বলেন যে মেদিনীপুর জেলাকে ভাগ করা হবে প্রশাসনের কাজের সুবিধার জন্য, তখন পাশাপাশি আমরা দেখছি, বর্ধমান জেলাকে ভাগ করার প্রস্তাব তারা নাকচ করে দিয়েছেন। অশোক মিত্র কমিশন '৮৩ সালে যে রিপোর্ট বার করেছিলেন, সেই রিপোর্ট অফ দি অ্যাডমিনিস্ট্রেটিভ রিফর্মস-এ The bifurcation of 24-Parganas may be expedited and similar bifurcation of Midnapore and Burdwan may be considered. There is a strong case for dismantling the Department of Public Undertakings and transfering the unit currently under its control to the jurisdiction of the respective operational departments. Programmes and activities for Non-Formal Education may be integrated in a Department of Non-Formal Education, Libraries and Cultural Affairs. The Department of Information and Cultural Affairs may be bifurcated.

বলেছিলেন মেদিনীপুর জেলাকে ভাগ করার কথা। কিন্তু সেই মেদিনীপুর জেলাকে ভাগ আজও করা হল না। বর্ধমান জেলাকে ভাগ করা হবে না বলে দেওয়া হয়েছে। মেদিনীপুর জেলার মত ৭০টি দেশ আছে পৃথিবীতে, কিন্তু সেই মেদিনীপুরকে আজও ভাগ করা হল না। যদিও বলেছেন ভাগ করা হবে। অশোক মিত্র বলেছেন, ১৫/২০ লক্ষ জনসংখ্যা হলে ভাগ করা হবে, মেদিনীপুর জেলায় ৯৫ লক্ষ লোকের বাস, তা সত্ত্বেও মেদিনীপুর জেলাকে ভাগ করা হল না। সামারি রেকমেন্ডেশনে কি বলছে, যেটা বুদ্ধদেব করতে দিচ্ছেন না বা দেবেন না The responsibility for the promotion of sports may be transferred to the Department of Youth Services which may be re-named as the Department of Sports and Youth Services.

যেটা মানববাবু আর সুভাষবাবুকে দুইভাগে ভাগ করে রেখে দিয়েছেন আপনারা। The Department of Environment may either by merged with the Department of Health and Family Welfare or enlarged to form a Department of Environment, Sanitation and Water Supply.

এর কোনটা আপনারা মানেননি। আজকে ১৪ বছর হয়ে গেল, কোনটা আপনারা মানলেন না। আজকে প্রশাসনিক সংস্কারের কথা বলছেন, তার ব্যয় বরাদ্দের জন্য আপনারা হাউসের কাছে দাবি উপস্থাপন করেছেন। এখানে প্রশ্ন হল, আপনারা নিজেদের পছন্দের লোককে কোথায় কোথায় রেখেছেন। এম.কে. ভৌমিক, অশোক সাঁতরা ডি.এম., মালদা; কল্যাণী সরকার, মিঃ মজুমদার, বিক্রম সেনকে আপনারা পছন্দের মতো জায়গায় এনে রেখেছেন। আজকে ডব্লু.বি.সি.এস. যেটা প্রাইম সার্ভিস ছিল, সেটাকে কোথায় এনে আপনারা হাজির করেছেন, পি.এস.সি.র লিস্টগুলি দেখুন, স্টাডি করলে দেখতে পাবেন যারা টপে আছেন ডব্লু.বি.সি.এস. এক্সিকিউটিভ তারা নিচ্ছেন না। তারা সি.টি.ও. হতে চাচ্ছেন। ৮/১০ বছর পরে অ্যাসিস্ট্যান্ট কমিশনার, ডেপুটি কমিশনার, অ্যাডিশনাল কমিশনার পেয়ে যাচ্ছেন। আজকে এক্সিকিউটিভে ২৫/৩০ বছর হয়ে যাওয়ার পরেও প্রমোশন দিচ্ছেন না। আদার স্টেটস সার্ভিসে এমন কি ক্লার্ক থেকে আসতে আসতে ধাপে ধাপে আই.এ.এস. নোমিনেটেড হয়ে যাচ্ছে। কল্যাণী সরকার ফুড থেকে এসেছেন, বিক্রম সেন এসেছেন, তাদেরকে আপনারা কোথায় বসিয়ে দিয়েছেন, যারা কাজ করেন তাদের মাথার উপর বসিয়ে দিয়েছেন।

[4-30 – 4-40 p.m.]

তাদেরকে আপনারা কোথায় নিয়ে গিয়ে বসিয়েছেন? যাদের কাজ করিয়েছেন, তাদের দিয়ে তারা যাদের আন্ডারে কাজ করেছেন তাদের মাথায় নিয়ে গিয়ে বসিয়েছেন। মজুমদার কেস যেটা। কারামন্ত্রী বিশ্বনাথ চৌধুরির প্রাইভেট সেক্রেটারি ছিলেন তাঁকে নিয়ে গিয়ে আপনারা বসিয়ে দিলেন ডেপুটি সেক্রেটারির উপর জয়েন্ট সেক্রেটারি করে। সেই জয়েন্ট সেক্রেটারি ডেপুটি সেক্রেটারির আন্ডারে কাজ করেছে। তাঁকে কেস করতে হল। কেস করার পর ডি.ও. অর্ডার আপনারা ক্যানসেল করলেন। এই তো আপনাদের প্রশাসনিক সংস্কার। তারপর তিনি আবার স্যাটে গেলেন সেখানে তিনি হেরে গেলেন। আজকে এমন একটা জায়গায় এনে দাঁড় করিয়েছেন আপনাদের প্রশাসনিক সংস্কারকে। আজকে ৭৫ সালে ফুড সার্ভিসে প্রোমোশন পেলেন যিনি, কল্যাণী সরকার, ৭৬এ বিক্রম সেন, জয়েন্ট সেক্রেটারি, ফিনান্স হলেন। আর সেই সময়কার যিনি ডব্লু.বি.সি.এস. এক্সিকিউটিভ তাঁদের কোথায় রেখেছেন? তাঁরা কোথায় রয়েছেন? মাননীয় মুখ্যমন্ত্রী তথা এই দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী এই কথা বলবেন। আজকে প্রশ্ন হচ্ছে, আজকে যারা কাজ করছেন ল' অ্যান্ড অর্ডারে ইলেকশন করছেন, সমস্ত কিছু কাজ করছেন, আর আজকে যারা ক্লার্ক হয়ে উঠেছে তাদেরকে মাথায় নিয়ে গিয়ে বসিয়ে দিয়েছেন। আজকে তাই ডব্লু.বি.সি.এস. অফিসাররা চিৎকার করে বলছেন যে ভার্টিক্যাল মবিলিটি আমাদের দরকার নেই। আমাদের হরাইজনটাল মবিলিটি দেওয়া হোক। হরাইজনটাল মবিলিটির প্রয়োজন আপনারা দেখছেন না। আজকে ডব্লু.বি.সি.এস. অফিসারদের আজকে আন্দোলনের কথা, ধর্ণার কথা ভাবতে হচ্ছে। আজকে প্রশ্ন এসে গেছে যে ফুড সার্ভিস ৭৫ সালে গঠন করা হল। তখনও পর্যন্ত যারা সাবডিভিসন কন্ট্রোলার ছিলেন ৭০-এর দশকের আগে যারা গেজেটেড অফিসার ছিলেন না, তাদের তুলে নিয়ে এসে আপনারা এক্সিকিউটিভের মাথায় বসিয়ে দিয়েছেন। প্রশ্ন আজকে সেখানে এসে দাঁড়িয়েছে। আপনারা ভাবছেন যে আপনারা সমস্ত কিছু কাজ করছেন। আপনারা কি করছেন? আপনারা একটা গ্লাস সিলিং করছেন, জ্যোতিবাবু একটা গ্লাস সিলিং করেছেন। আপাতদৃষ্টিতে দেখতে পাওয়া যাবে না কিন্তু মাথা তুলে ওঠার চেষ্টা করুন দেখতে পাবেন মাথায় ধাক্কা খাবেন। আজকে বাংলার প্রশাসন সেই জায়গায় এসে দাঁড়িয়েছে। তাই আমি বিরোধিতা করছি। আমাদের ছাঁটাই প্রস্তাবের সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী চিত্তরঞ্জন দাস ঠাকুর ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, মাননীয় মুখ্যমন্ত্রী আনীত বাজেট সম্পূর্ণ সমর্থন করছি। তার কারণ হল যে এই পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার বার বার, কয়েকবার ফিরে এলেন। এটা শুধু ভারতবর্ষে নয়, আন্তর্জাতিক ক্ষেত্রেও এটা একটা নজিরবিহীন ঘটনা। এটা সম্ভব হল কেন? এটা সম্ভব হল তার কারণ হল পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকারের জনকল্যাণমুখী কর্মসূচির রূপায়ণ। এই রূপায়ণ সম্ভব হত কি, যদি পশ্চিমবঙ্গের প্রশাসন জড়, অস্বচ্ছ, নীতিহীন হত? তাহলে কোনও কর্মসূচির সফল রূপায়ণ সম্ভব হত না এবং পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকারের বার বার ফিরে আসা সম্ভব হত না। স্যার, আমরা জানি যে, একটা কলোনীয়াল হেরিটেজ আমাদের অ্যাডমিনিস্ট্রেশনে আছে। আমরা সেদিক থেকে সম্পূর্ণ মুক্ত হতে পারিনি, গণ আন্দোলন চলছে। সরকার একটা বলিষ্ঠ পদক্ষেপ গ্রহণ করেছেন এবং কিছু কিছু অগ্রগতি তার জন্য ঘটছে। কিন্তু তা সত্ত্বেও

এই কথা ঠিক আমাদের রাজ্যের প্রশাসনিক সর্বোচ্চ স্তরের সহযোগিতায় হাওলা ঘটে না, আবাসন কেলেঙ্কারি ঘটে না, গ্যাস কেলেঙ্কারি ঘটে না। গোটা কংগ্রেস দলের অফিসটা তো তিহার জেলে চলে না যায়। সেজন্য বাধ্য হয়ে সরকারের উপর থেকে সমর্থন প্রত্যাহার করে নিতে হয়। স্যার, গীতায় একটা কথা আছে "স্মৃতিভ্রংশ বুদ্ধিনাশা, বুদ্ধিনাশা পুনঃস্মৃতি"। স্যার, এই প্রসঙ্গে বলি ওঁদের বুদ্ধিনাশ হয়েছে, স্মৃতি নাশ হয়েছে। ওঁরা দেখতে পাচ্ছেন না অতীতটাকে। অতীতে আমরা দেখেছি এই প্রশাসন ছিল সম্পূর্ণভাবে আমাদের রাজ্যের পুঁজিপতি, জোতদার, তাদের পৃষ্ঠপোষক। কিন্তু পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার আসার পরে যারা খেটে খাওয়া মানুষ তারা এই প্রশাসনের কাছে অধিকার দাবি করে। তাদের নানা সমস্যা নিয়ে যায়, তার প্রতিকারও কখন কখন হয়, কিন্তু তাই বলে আমাদেরও আত্মসন্তুষ্টির কোনও অবকাশ নেই। আমাদের পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকারের দিকে তাকিয়ে আছে সারা ভারতবর্ষের মানুষ। আমরা তাদের কাছে নজির হিসাবে থাকতে চাই। এখনও আমাদের দেশের মানুষ কিছু কিছু ক্ষেত্রে হয়রানি হচ্ছে। আমাদের দেশেও কিছু কিছু ক্ষেত্রে অফিস আদালত ঠিকমতো চলছে না। এই জাতীয় ঘটনাগুলো ঘটছে। এই দিকে আমাদের সকলকে লক্ষ্য রাখতে হবে। আরও বলিষ্ঠ পদক্ষেপ গ্রহণ করতে হবে।

আমরা এই প্রশাসনকে আর গতিশীল করার চেষ্টা করছি এবং এই ব্যাপারে আমাদের প্রচেষ্টার অভাব নেই। এটাকে কিভাবে উন্নত করা যায় এবং তাদের মধ্যে দুর্নীতির প্রবেশ না করতে পারে এবং সেই প্রচেষ্টা হলে তাকে প্রতিরোধ যাতে করা যায়, তার জন্য আমরা চেষ্টা করছি। এইসব সত্ত্বেও প্রশাসনের একটা অংশ সুপরিকল্পিতভাবে আমাদের এই উন্নয়নমূলক কর্মসূচিকে হেয় করছেন এবং এই রকম প্রচেষ্টা চালিয়ে যাচ্ছেন। তাদের মধ্যে এই প্রবণতা দেখা দিয়েছে যে, 'আসব যাব মাইনে নেব, উপরি পেলে কাজ করব।' সেই প্রবণতা রোধ করা দরকার এবং এরজন্য দরকার সমস্ত রাজনৈতিক দলের ঐক্যবদ্ধ প্রয়াস। এর জন্য দরকার বলিষ্ঠ গণআন্দোলন। এরজন্য দরকার ট্রেড ইউনিয়নের নামে অযথা ওয়ার্ক কালচার নষ্ট না করা। এরজন্য নিরপেক্ষ মনোভাবের প্রয়োজন। এখানে মুখ্যমন্ত্রী একজন দক্ষ প্রশাসক এবং সংগঠক হিসাবে পরিচিত এবং তাঁর কাছে আমি আবেদন করব যে, পশ্চিমবাংলাকে সারা ভারতের প্রশাসনের ক্ষেত্রে একটা মডেল হিসাবে উপস্থিত করুন এবং আমাদের দিকে সারা ভারতের মানুষ যেভাবে তাকিয়ে আছেন, তাদের সেই আশা-আকাঙ্খার প্রতীক হিসাবে পশ্চিমবঙ্গকে এখানে উপস্থিত করুন। আর একটা কথা যে, আমার মেদিনীপুর জেলা হচ্ছে সারা ভারতের মধ্যে বৃহত্তর জেলা। এই জেলাকে ভাগ করা অত্যন্ত জরুরি এবং সেই ভাগের দিকে তিনি বিবেচনা করবেন। আমরা জানি যে, এটা তাঁর বিবেচনার মধ্যে আছে। এই কাজ যাতে তরান্বিত হয় এবং এই জেলা আরও বেশি পরিষেবার সুযোগ পায়, এই ব্যাপারে দেখবেন। এই কথা বলে এই বাজেটকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রীর ১৮-১৯ দাবির অধীনে যে ব্যয়বরাদ্দ মঞ্জুরির জন্য আজকে পেশ করেছেন, আমি বিরোধী দলের সদস্য হিসাবে আপনার মাধ্যমে তাকে বোঝাবার চেষ্টা করব যে, তার এই দাবি অনৈতিক, অযৌক্তিক এবং অপ্রয়োজনীয়। স্যার, ১৯৯৬-৯৭ সালে মাননীয় মুখ্যমন্ত্রী হোমপার

ডিপার্টমেন্টের জন্য ৬৭ কোটি টাকা তিনি বরাদ্দ করেছিলেন। ১ বছর পরেই সংখ্যা দুটো স্থান পরিবর্তন করেছে। ৬৭ কোটির জায়গায় ৭৬ কোটি দাঁড়িয়েছে। গতবার তিনি নিয়েছিলেন ৬৭ কোটি টাকা। এবার তিনি দাবি করেছেন ৭৬ কোটি টাকা। অর্থাৎ যে ৯ কোটি টাকা অতিরিক্ত ব্যয়বরাদ্দের জন্য এই খাতে তিনি যে দাবি পেশ করেছেন, তাতে দৈনিক ২৪ লক্ষ ৬৫ হাজার ৬৭৪ কোটি টাকা তাঁর এই পি অ্যান্ড আর দপ্তরের প্রতিদিনের জন্য তিনি খরচ করবেন। তাতে যদি পশ্চিমবঙ্গের অ্যাডমিনিস্ট্রেশনের মানচিত্রের পরিবর্তন ঘটত, পরিচালন ব্যবস্থার যদি পরিবর্তন ঘটত, সরকার যদি গণমুখী ব্যবস্থা নিতেন, তাহলে আমরা না হয় এটা মঞ্জুরীকৃত করতাম, সেই বরাদ্দকে আমরা বোতাম টিপে সমর্থন করতাম। কিন্তু যখন তিনি তাঁর এই পি অ্যান্ড আর ডিপার্টমেন্টের জন্য প্রতিদিন ২৪ লক্ষ ৬৫ হাজার টাকার বেশি খরচ করছেন, তখন তাঁর রাজ্যের হাল হকীকৎ কি? আমি একদিনের পত্রিকা স্যার, আপনার অনুমতি নিয়ে পড়ছি। ২৯শে মার্চ, ১৯৯৭ আনন্দবাজার পত্রিকায় বেরিয়েছিল যে, একই মঞ্চে চাপান উতোর—পশ্চিমবঙ্গে কর্মসংস্কৃতি নেই। পশ্চিমবঙ্গ তাই পিছিয়ে পড়েছে। ওদেরই বন্ধু সরকারের অর্থমন্ত্রী পি চিদাম্বরম এই কথা বলেছে। দ্বিতীয় হচ্ছে কুলতলীতে ৪ জন এস. ইউ. সি.র কর্মীর বস্তাবন্দি দেহ নদীচরে উদ্ধার, তৃতীয় হচ্ছে আড়াই হাজার টাকা পেলে ভুল মার্কশিট দেওয়া। চতুর্থ হচ্ছে—বিহার এখন শেষ হয় হাওড়ায় এসে। পঞ্চম হচ্ছে—সাজেশন বিক্রি হচ্ছে। তাতে সব পরীক্ষার্থীরা উদ্বিগ্ন।

[4-40 – 4-50 p.m.]

পঞ্চমতঃ ফরাক্কার জলের অভাব, কিন্তু এতে রাজ্য উদ্বিগ্ন নয়। ষষ্ঠত আন্ত্রিক ছড়াচ্ছে। তিলজলায় আন্ত্রিকে আক্রান্ত হয়ে ১৯ জনের মৃত্যু হয়েছে। সর্বশেষে খবর হল পেটের দায়ে নবজাতককে তার মা জলে বিসর্জন দিয়েছে। পশ্চিমবঙ্গের হাল-হকিকত এ ক'দিনের একটি প্রভাতি সংবাদপত্র থেকে জানা যায়। এই খবরগুলো সংবাদপত্রে তারা প্রচার করলেন। সুতরাং মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি বুঝতে পারছেন যে পশ্চিমবঙ্গের কোন সার্বিক উন্নয়ন তিনি করেছেন। অথচ তাঁর অভিবাসনে বলেছেন, 'পশ্চিমবঙ্গের জনসাধারণ আরও একবার আমাদের পক্ষে রায় দিয়ে প্রগতিশীল, সংবেদনশীল, দায়িত্বশীল সরকার উপহার দেওয়ার জন্য আমি নৈতিকভাবে দায়বদ্ধ।' পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রীর পশ্চিমবঙ্গের মানুষকে একটা প্রগতিশীল, সংবেদনশীল ও দায়িত্বশীল সরকার উপঢৌকন দেওয়ার জন্য তার দায়বদ্ধতা যে কতখানি রয়েছে সেটা একদিনের প্রভাতি সংবাদপত্র থেকে খতিয়ান তুলে দিলাম, তার মাধ্যমে আপনারা বুঝে নিন। তিনি বলেছেন যে আমাদের সরকার তৃণমূল স্তর থেকে জেলা স্তর এবং সচিবালয়ের স্তর পর্যন্ত ঠিক কাজের জন্য সঠিক লোক নিয়োগ করার জন্য চেষ্টা করছে। কিন্তু এর মধ্যে সরকার সবগুলো কার্যে রূপান্তরিত করতে পারেননি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে কোনও সরকারের সাথে আমরা কথা বলব? কোনও সরকারের কথা আমরা শুনব? যে সরকারের নিজেই একটা অ্যাডমিনিস্ট্রেটিভ রিফর্মস কমিটি করেছিলেন। ১৯৮২ সালের ১০ই সেপ্টেম্বর মাননীয় মুখ্যমন্ত্রী এই কমিটি করেছিলেন। আমরা করিনি, উনি করেছিলেন। এই অ্যাডমিনিস্ট্রেটিভ রিফর্মস কিমিটিতে কে কে ছিলেন? এই কমিটিতে ছিলেন (১) ডক্টর অশোক মিত্র, (২) মাননীয় সাংসদ শ্রী সোমনাথ চট্টোপাধ্যায় ও (৩) তদানীন্তন হোম সেক্রেটারি রথীন সেনগুপ্ত। সরকার অ্যাডমিনিস্ট্রেটিভ রিফর্মস

চেয়েছিলেন। কিন্তু এই কমিটি যে রেকমেন্ডে শর্তগুলো দিয়েছিলেন, আমি যদি ১ থেকে ১০ পর্যন্ত একটার পর একটা পড়ে যাই, তাহলে আপনারা দেখবেন যে, এই রিফর্মস কমিটির রেকমেন্ডেশনগুলো মানা হয়নি। এই রিফর্মস কমিটি তাদের ৩.৩ অনুচ্ছেদে বলেছেন—

3.3–The Home (P & AR) Department should similarly be renamed as the Personnel and Administrative Reforms Department with immediate effect and be organically seperated from the Home Department.

অ্যাডমিনিস্ট্রেটিভ রিফর্মস কমিটি তার তিন ধারায় বলেছে যে এই হোম্ (পার) ডিপার্টমেন্টকে হোম ডিপার্টমেন্ট থেকে বের করে আনা উচিত এবং পার্সোনাল দপ্তর বলে একটা স্বতন্ত্র দপ্তর করা উচিত। যে দপ্তর এর অধীন সমস্ত কাজ পরিচালনা করবেন। মাননীয় মুখ্যমন্ত্রী রিফর্মস কমিটি করলেন এবং সেই কমিটি হোম্ ডিপার্টমেন্ট থেকে এই দপ্তরকে সরিয়ে আনতে বললেন। কিন্তু এক দশক পেরিয়ে গেল তিনি এই রেকমেন্ডেশনটা মানলেন না। দ্বিতীয়ত এরা বললেন, ডিপার্টমেন্ট অফ পাবলিক আন্ডারটেকিংকে নতুন করে সাজানো দরকার। প্যারা ৩.৪এ বলা আছে দুর্গাপুর পাওয়ার জেনারেশন ইউনিট বাড়ানো দরকার। এই রিফর্মস কমিটি সাজেশন দিয়েছিলেন যে পাওয়ার ডিপার্টমেন্টের হাতে দুর্গাপুর প্রোজেক্টকে তুলে দেওয়া হোক। কিন্তু এক দশক পেরিয়ে গেল, অথচ মাননীয় মুখ্যমন্ত্রী এগুলো কিছুই করলেন না। রিফর্মস কমিটির প্যারা ৩.৭এ বলা আছে দেয়ার—

3.7–There appears to be a strong case by bifurcating the department of Information and Cultural Affairs. The dissemination of information at the national, state, district, block and village levels is increasingly assuming a significance of its own.

সুতরাং দপ্তরকে ভাগ করা হোক। ইনফরমেশন অ্যান্ড কালচারাল অ্যাফেয়ার্স বলে একটা দপ্তর রয়েছে। সেই ডিপার্টমেন্টের সাথে এডুকেশন ডিপার্টমেন্টকে যুক্ত করা হোক।

মুখ্যমন্ত্রী কর্তৃক নিয়োজিত অ্যাডমিনিস্ট্রেটিভ রিফর্মস কমিটি তার রিপোর্টে এই কথা বলেছে কিন্তু বুদ্ধদেববাবু মানবেন না। তিনি ইনফর্মেশন নিয়ে থাকবেন, কালচারাল ডিপার্টমেন্ট, পুলিশ ডিপার্টমেন্ট নিয়ে থাকবেন। এক হাতে বাজবে বাঁশী, আর এক হাতে থাকবে অসি। এক হাতে মসী আর এক হাতে অসি, সমস্ত দিক দিয়ে তাঁকে সাজিয়ে রাখতে হবে। তাহলে, অ্যাডমিনিস্ট্রেটিভ রিফর্মস কমিটি গঠন করা হবে, তারা রেকমেন্ডেশন দেবে, কিন্তু মন্ত্রিসভা তা মানবেন না? মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে তারা বাজেট ভাষণে বলেছে, এই সরকারকে এমন একটা জায়গায় নিয়ে যাবেন, যে সরকার হবে প্রগতিশীল, সংবেদনশীল এবং দায়িত্বশীল। কিন্তু নিজেদের সম্পর্কেই তাঁরা ওয়াকিবহাল নয়। তারা জানেন না, এত দীর্ঘকাল ধরে, ১৯০টি বিভিন্ন প্রতিষ্ঠান ও লোকের সাথে কথা বলে এই কমিটি তার রেকমেন্ডেশন দিয়েছে। আজকে সরকার সেইগুলো মানলেন না। সেখানে বলেছে ফিনান্স কন্ট্রোল এবং রোল অফ্ দি ফিনান্স ডিপার্টমেন্ট কি হবে। এখানে পরিষ্কারভাবে বলে দেওয়া হয়েছে। আমরা লক্ষ্য করে দেখেছি যে, অর্থ দপ্তর তার সমস্ত ফাইল আটকে রাখে

এবং বছরের শেষে এক মাসের মধ্যে সমস্ত টাকা দেওয়ার চেষ্টা করে। বছরকে চা ভাগে ভাগ করতে হবে। প্রত্যেক তিন মাস পর পর সব খরচ দিতে হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি যা বলছি, একটু মিলিয়ে নেবেন, মাননীয় মুখ্যমন্ত্রীকে বলবেন আমার এই আবেদনের পরিপ্রেক্ষিতে তাঁর চিন্তাধারা ব্যক্ত করতে। ৫.৫

5.5–On the other hand, there is some validity in the contention that since the post-budget scrutinies tend to delay the implementation of the schemes and programmes, it become difficult for the operational department to keep to schedule and budgetary appropriations are sometimes in danger of remaining unspent.

বলছেন, এখানে অ্যাপ্রোপ্রিয়েশন নেওয়ার পরে, গভর্নর সেই অ্যাপ্রোপ্রিয়েশনে সই করে দেওয়ার পরে নতুন করে অ্যালোকেট করতে হয় এবং নতুন করে অ্যালোকেট করে প্ল্যান মোতাবেক অর্থ দপ্তর প্রত্যেকটা ডিপার্টমেন্টকে তাদের অনুমোদন দেবে। আজকে সেখানে টাকা খরচ হয় না, উন্নয়ন ব্যহত হয়, দেশের মানুষ তার ফল ভোগ করে। বাজেটে একের পর এক টাকা বাড়তে থাকে, উৎপাদনে কম হয়, অনুৎপাদন খাতে খরচ হয় বেশি। সরকারের এই কাজ বন্ধ করে, অ্যাপ্রোপ্রিয়েশনের পরেই এটা অর্থমন্ত্রীকে বলে দেওয়া উচিত এবং তাঁর করা উচিত। তারজন্য বলছেন, The Committee has given some thought to these matters. It would like to propose a procedure which, while retaining the prerogative of the financial control to be exercised by the Finance Department, should ensure that the funds should release and use effectively all round the year and the operational departments are not hampered in their task of attaining the physical and other targets they have set for themselves.

আজকে এই অ্যাডমিনিস্ট্রেটিভ রিফর্মস কমিটি পরিষ্কারভাবে বলে দিয়েছে উন্নয়ন খাতে ফান্ড অ্যালোকেশন যা করা হবে, হেড ওয়াইজ বরাদ্দ করা হবে, তা অ্যাপ্রোপ্রিয়েশন বিল এখান থেকে পাশ হয়ে যাবে, যেটা গভর্নর সই করে দেবে, সেই মোতাবেক প্রত্যেক হেডে টাকা দেওয়া হবে। কিন্তু যখন আমরা মন্ত্রীর কাছে গিয়ে বলি, ব্রিজ করতে হবে, সাঁকো করতে হবে, ট্রান্সপোর্টের বেটারমেন্ট করতে হবে, স্বাস্থ্য দপ্তরের উন্নতি করতে হবে, প্রাইমারি হেল্‌থ সেন্টার করতে হবে, তখন তাঁরা বলেন, অর্থমন্ত্রী টাকা দিচ্ছেন না, প্ল্যানে যে টাকা স্যাংশন হয়ে আছে, সেই বরাদ্দকৃত অর্থ এনে দিন অর্থমন্ত্রীর কাছ থেকে, তারপর আমরা রাস্তা তৈরি করব, ব্রিজ তৈরি করব। সেইজন্য, আজকে অ্যাডমিনিস্ট্রেটিভ রিফর্মস কমিটি যা বলেছে, সেইভাবে টাকাগুলো দিলে এবং বছরটাকে চারটে ভাগে ভাগ করে প্রত্যেক তিন মাস বাদে বাদে যে খাতে যে টাকা দেওয়ার কথা, সেইভাবে বরাদ্দকৃত অর্থ দিলে উন্নয়ন ব্যহত হবে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, Once the budget has been passed and the Appropriation Bill signed by the Governor, the general procedure should be that the amounts voted for and individual department will be released in four quarterly instalments without further scrutiny in the Finance Department.

[4-50 - 5-00 p.m]

শুধু না করে দেবার জন্য বসে আছেন এবং এর জন্য প্রত্যেকটা দপ্তরের কাজকর্ম, এগিয়ে যাওয়া বন্ধ হয়ে গেছে। কিন্তু একটা জায়গায় ক্রমাগত সংখ্যাটা বাড়িয়ে যাওয়া হচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ওঁরা কংগ্রেস আমলের সমালোচনা করেন। ওঁদের সব বক্তারাই তাঁর বক্তব্যের মধ্যে ১৯৭২ থেকে ১৯৭৭ সালের কথা টেনে আনেন। কিন্তু ওঁদের মনে রাখা উচিত এর পর ১৯৭৭ থেকে ১৯৯৭ সালও আছে।

স্যার, পুলিশ ডিপার্টমেন্টে ডি.জি., এ.ডি.জি., আই.জি., ডি.আই.জি.—এঁদের সংখ্যাটা কিভাবে বেড়েছে তার একটা হিসাব আমি আপনার সামনে তুলে ধরছি। আমি আজকে মাননীয় বুদ্ধদেববাবুকে করা একটা প্রশ্নের উত্তর পেলাম। Admitted Question No. 2216. Will the Minister-in-Charge of the Home Department be pleased to state; How many DGs ADGs ICs and DIG are there in West Bengal and what was the respective number in 1996-97.

মাননীয় বুদ্ধদেববাবু লিখিত উত্তর দিয়েছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, কুলতলিতে যখন চারজনকে বস্তাবন্দি করে খুন করা হয় তখন পশ্চিমবঙ্গে ডি.জি.র সংখ্যা চারজন। আর, ১৯৭৭ সালে পশ্চিমবঙ্গে ডি.জি.র সংখ্যা ছিল 'নিল'। ১৯৯৭ সালের পশ্চিমবঙ্গে এ.ডি.জি. আছেন ৯ জন, ১৯৭৭ সালে ছিলেন 'নিল'। ১৯৯৭ সালে পশ্চিমবঙ্গে আই.জি.র সংখ্যা হচ্ছে ২৪ জন, ১৯৭৭ সালে কংগ্রেস আমলে ছিল ১ জন। ১৯৯৭ সালে এখানে ডি.আই.জি.র সংখ্যা হচ্ছে ৩৬ জন, ১৯৭৭ সালে এটা ছিল ১৩ জন। এর মধ্যে জয়েন্ট পুলিশ কমিশনার আছেন। তাছাড়া পুলিশ কমিশনারও আছেন। অর্থাৎ পশ্চিমবঙ্গ পুলিশে ১১ জন এবং কলকাতা পুলিশে ২ জন।

তাহলে কংগ্রেস আমলে ডি.জি. ছিল নিল, এখন হয়েছে ৪ জন। এ.ডি.জি. ছিল নিল, হয়েছে ৯ জন্য আই.জি. ছিল ১ জন, এখন হয়েছে ২৪ জন এবং ডি.আই. নিল ১১ যোগ ২ অর্থাৎ ১৩, এখন হয়েছে ৩৬ জন। কিন্তু তা সত্ত্বেও পশ্চিমবঙ্গের আইন-শৃঙ্খলার কি অবস্থা? পশ্চিমবঙ্গের প্রশাসনিক তৎপরতা সম্বন্ধে পশ্চিমবঙ্গের হাইকোর্ট কি বলছেন? হাইকোর্ট প্রশাসনকে বলছেন, তুমি ওকে ধরে নিয়ে এসো। কিন্তু সেই খুনী মানুষকে এইসব ডি.জি., আই.জি.রা খুঁজে গ্রেপ্তার করে নিয়ে যেতে পারছেন না। জুডিসিয়ারির অর্ডার এমপ্লয়মেন্ট করবে পুলিশ কিন্তু তা তারা পারছে না। পুলিশ আজকে চোর, ডাকাত, লুটেরা, তস্কর, খুনে, দাঙ্গাকারীদের ধরতে পারছে না, তাদের খুঁজে পায় না—এটাই ওদের রোজ-নামচায় পরিণত হয়েছে। পশ্চিমবঙ্গের অ্যাডমিনিস্ট্রেশনটা তাহলে কোথায় গিয়ে দাঁড়িয়েছে?

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে শুধু সংখ্যাতত্ত্বের হিসাবই নয়, যদি রিফর্মস কমিটির দিকে চাই তাহলেও দেখতে পাব সেখানেও বলা হয়েছে—"We recommend that in order that the suggested new procedure could function smoothly, all the operational departments be provided with adequate logistic support."

সেখানে নেই। স্যার, অ্যাডমিনিস্ট্রেশন কন্ট্রোলের ব্যাপারে আমি আরও একটু আপনাকে

বলছি, দেখুন কি অবস্থা। ধরুন, কেউ হোম সেক্রেটারি ছিলেন, তাঁকে হায়ার সেকেন্ডারি এডুকেশনে দেওয়া হল। তিনি এবারে মনে করতে লাগলেন তাঁর ডিমোশন হয়েছে, সুতরাং তিনি ডিপার্টমেন্টের কোনও কাজ করছেন না। আজকে গোটা ডিস্ট্রিক্ট লেভেলের অ্যাডমিনিস্ট্রেশন ডিপার্টমেন্টগুলো মুখ চেয়ে বসে থাকে কে কতটা মাননীয় মন্ত্রীর নেক নজরে যেতে পারে তার জন্য প্রশাসনের দিকে কারো নজর নেই। স্যার, ডি.এম. হচ্ছেন অ্যাডমিনিস্ট্রেশনের এক নম্বর এবং এস.পি. হচ্ছেন দু-নম্বর ব্যক্তি। কিন্তু যুক্তফ্রন্টের দেশে এই নীতি চলবে না। দেখা যাচ্ছে, এস.পি.র কথাতে ডি.এম.কে ট্রান্সফার করে দেওয়া হচ্ছে কারণ হচ্ছে, এস.পি. নিজেদের দলের কাজে সাহায্য করছেন এবং হয়তো কোথাও কোথাও ডি.এম. প্রশাসনিক তৎপরতা দেখাবার চেষ্টা করেছেন। সুতরাং, তাকে সরিয়ে দেওয়া হবে। কার নির্দেশে সরিয়ে দেওয়া হবে? না, এস.পি.র নির্দেশে সরিয়ে দেওয়া হবে। এই হচ্ছে পশ্চিমবাংলার অ্যাডমিনিস্ট্রেশনের অবস্থা।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আলিপুর ট্রেজারী কেলেঙ্কারির কথা গোটা ভারতবর্ষ জানে। আর, সেই কেলেঙ্কারির যে নায়ক ছিল তার নাম ছিল যোগেন্দ্রনাথ রায়। তাকে এখান থেকে বহিষ্কার করে দেখানোর চেষ্টা হয়েছিল, আমরা তাকে শাস্তি দিচ্ছি।

তাঁকে চার্জশীট দেওয়া হল, তিনি এখন কোথায়? তাঁকে রিটায়ার করিয়ে দেওয়া হয়েছে ফোর্সফুলি। তাঁকে কি এই ট্রেজারী লুঠ করার জন্য জেল, জরিমানা, ফাঁসি, কারাদণ্ড দেওয়া হয়েছে, না তা নয়। তিনি এখন ইসলামপুরের এস.ডি.ও. সাহেব হয়ে বিচার করছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি বার বার একটা কথাই বলেছি যে আপনার অ্যাডমিনিস্ট্রেশন কাজ করে না। সেখানে যদি অ্যাপ্রিসিয়েশন এবং ডেপ্রিসিয়েশন না থাকে। যেখানে পরিস্কার এবং তিরস্কার না থাকে—সেখানে ভাল কাজ করলে অ্যাডমিনিস্ট্রেশন পুরস্কৃত হবে আর অ্যাডমিনিস্ট্রেশন চাঙ্গা থাকবে। অ্যাডমিনিস্ট্রেশন যদি ভাল কাজ না করে তাহলে সেখানে অ্যাডমিনিস্ট্রেশনকে তিরস্কৃত হতে হবে, সেখানে অ্যাডমিনিস্ট্রেশনকে শাসন করতে হবে। শাসন মানে হচ্ছে পরিচালন ব্যবস্থার কলোধীন একটা অবস্থা। আজকে পশ্চিমবাংলা কোথায় এসে দাঁড়িয়েছে। যোগেন্দ্র নাথ রায়, যিনি লক্ষ লক্ষ টাকা আলিপুর ট্রেজারি থেকে লুঠ করে নিয়ে গেলেন। আজকে তাঁকে এস.ডি.ও. করে ১০ বছর যাবৎ সেখানে বিরাজ করছেন। এতে আর যাই হোক অ্যাডমিনিস্ট্রেশনের মনোবল বাড়ে না। আর অ্যাডমিনিস্ট্রেশনকে দিয়ে কাজ করানো যায় না। আজকে তাই দেখছি সমস্ত ক্ষেত্রেই অ্যাডমিনিস্ট্রেশন ন্যুব্জ হয়ে পড়েছে। তাই মাননীয় মুখ্যমন্ত্রীকে বলতে হয় যে, আমি কাকে কাজ করতে বলব? চেয়ারকে। আমি কি চেয়ারকে কাজ করতে বলব? কেন ওঁকে একথা বলতে হয়? বামফ্রন্ট সরকারের ২০ বছর শাসনে থাকার পরও মুখ্যমন্ত্রীকে এ কথা বলতে হয়? কেন এই অবক্ষয় হল, অবনোমন হল? কেন আজকে নামতে নামতে এই জায়গায় চলে যাচ্ছে। কেন কৃষ্টি লোপ পেয়ে যাচ্ছে? কেন আজকে মানুষের সৃজনশীলতাকে বন্ধ করে দেওয়া হচ্ছে? কেন আজকে মানুষের কর্মব্যস্ত হাতগুলি স্তব্ধ হয়ে যাচ্ছে। কেন অ্যাডমিনিস্ট্রেশন ন্যুব্জ হয়ে যাচ্ছে। কেন দেশটা এগিয়ে যাবার পরিবর্তে আমাদের রাজ্যটাকে ক্রমাগত পিছিয়ে যাবার প্রতিযোগিতায় নামাচ্ছে। আজকে এটা ভেবে দেখতে হবে। আজকে রেকমেন্ডেশনে বলা হয়েছে ২০-২৫ লক্ষ লোক যদি কোনও জেলায় হয় তাহলে সেই

জেলাকে ভাগ করতে হবে। আপনারা এর আগে বলেছেন যে দুটো জেলাকে ভাগ করা অত্যন্ত প্রয়োজন হয়ে পড়েছে ভাগ করার। একটা হচ্ছে মেদিনীপুর। ভারতবর্ষের লোকসংখ্যা ৯১ কোটি, আর মেদিনীপুরের লোকসংখ্যা ৯১ লক্ষ মানে ওয়ান পারসেন্ট। গোটা ভারতবর্ষের লোক সংখ্যার ওয়ান পারসেন্ট একটা জেলায় বাস করে। দিনের পর দিন বলা হচ্ছে আমরা ভাবব, ভাবছি, আমরা কথা বলব, আমরা আলোচনা করব, আপনাদের সাথে আমরা কথা বলব। আজকে দিনাজপুরকে ভাগ করে এমন একটা অবস্থা করেছেন— আজকে দক্ষিণ দিনাজপুর জেলার মানুষ সন্তুষ্ট নন। উত্তর দিনাজপুরের মানুষরা সন্তুষ্ট নন, আপনারা এমন ভাবে ভাগ করেছেন যে রায়গঞ্জ গ্রামের কোনও লোককে অ্যাডমিনিস্ট্রেশনের কাজ আদায় করতে ১০০ কি.মি. যেতে হবে। এইভাবে অ্যাডমিনিস্ট্রেশন চলে না। পশ্চিমবাংলায় যে বরাদ্দ উনি দাবি করেছেন, গত বারের চেয়ে ২৪ লক্ষ ৬৫ হাজার টাকা খরচ হবে কিন্তু তাতে অ্যাডমিনিস্ট্রেশন সতেজ হচ্ছে কি? পার্টি হয়তো এই অ্যাডমিনিস্ট্রেশনকে দিয়ে কাজ করিয়ে নিতে পারে কিন্তু রাজ্য প্রশাসন চলতে পারে না।

## PRESENTATION OF REPORT

Eighteenth Report of the Business Advisory Committee :

**Mr. Speaker :** I beg to present the Eighteenth Report of the Business Advisory Committee. The Committee met in my Chamber today and recommended the programmes for the 2nd April, the 7th April and the 8th April, 1997.

| | | | |
|---|---|---|---|
| 2-4-97, Wednesday : | (i) | Motion under rule 185 urging Union Government to withdraw Insurance Regulatory Authority Bill, 1996–Notice given by Shri Rabin Deb, Shri Shyama Prosad Bose, Shri Brahmamoy Nanda, Shri Rampada Samanta, Shri Purnendu Sengupta, Shri Rabindra Ghosh and Shri Jayanta Kumar Biswas. | 1 hour |
| | (ii) | Motion under rule 185 urging Union Government for modernisation of the Textile Mills under National Textile Corporation in the State–Notice given by Shri Nirmal Ghosh, Shri Ashok Kumar Deb, Shri Saugata Roy, Shri Ranjit Kundu, Shri Deba Prasad Sarkar, Shri Baren Basu, Shri Kripa Sindhu Saha, Shri Purnendu Sengupta, Dr. Pravin | |

Kumar Shaw, Shri Kamal Mukherjee and Shri Jatu Lahiri. 1hour

(iii) Motion under rule 185 regarding Leakage of Madhyamik Question Paper on Mathematics–Notice given by Shri Saugata Roy, Shri Abdul Mannan, Shri Pankaj Banerjee and Shri Tapan Roy. 2 hours

7-4-97, Monday : (i) Demand No. 51–Fisheries Department 2 hours

(ii) Demand No. 57-Co-operation Department2 hours

8-4-97, Tuesday : Demand No. 21–Home (Police) Department 4 hours

*N.B.*– (i) There will be no Questions for Oral Answer and Mention Cases on Wednesday, the 2nd April, 1997.

(ii) Programme of Business for the 3rd April and the 4th April, 1997 will remain unchanged.

I would now request the Minister-in-Charge of Parliamentary Affairs Department to move the motion for acceptance of the House.

**Shri Prabodh Chandra Sinha :** Sir, I beg to move that the Eighteenth Report of the Business Advisory Committee, as presented today, be agreed to by the House.

The motion was then put and agreed to.

[5-00 – 5-10 p.m.]

## DISCUSSION AND VOTING ON DEMAND NO. 18 & 19 RESUMED

**শ্রী ক্ষিতিরঞ্জন মণ্ডল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী স্বরাষ্ট্র (কর্মিবর্গ ও প্রশাসনিক সংস্কার) খাতে ১৮ নং ও ১৯ নং দাবির অধীনে যে ব্যয়বরাদ্দ মঞ্জুরি পেশ করেছেন তাকে আমি পূর্ণ সমর্থন জানাচ্ছি।

স্যার, মাননীয় মুখ্যমন্ত্রী তাঁর বিবৃতির ৪ নং প্যারায় বলেছেন, 'জনগণের আশা আকাঙ্খার প্রতি লক্ষ্য রেখে, আমরা সর্বদাই দক্ষ এবং গতিশীল প্রশাসন গড়ে তুলতে আপ্রাণ চেষ্টা করেছি। যোগ্য লোক দিয়ে বিভিন্ন পদ পূরণ করা দক্ষ প্রশাসনের উল্লেখযোগ্য দিক। আমার সরকার তৃণমূল স্তর থেকে জেলা স্তর এবং সচিবালয় স্তর পর্যন্ত বিভিন্ন পদে

"ঠিক কাজের জন্য সঠিক লোক" নিয়োগ করার চেষ্টা করেছে যাতে সরকারি নীতিগুলিকে কার্যে রূপায়িত করতে আন্তরিক ও দায়িত্বশীল সচেতনতা সৃষ্টি হয়।' এই প্রশঙ্গে আমি আমাদের সরকার পক্ষের এবং বিরোধী পক্ষের বন্ধুগণের বক্তব্য শুনলাম। সবচেয়ে মজার ব্যাপার বিরোধী পক্ষের বন্ধুদের বক্তব্যের মধ্যে মূলতঃ ২/৩টি কথাই কেবল ঘুরে ফিরে আসতে শুরু করল যা তাঁরা গত বছরও এই প্রসঙ্গে বলেছিলেন এবং প্রশাসনিক সংস্কার খাতের ব্যয়বরাদ্দের মধ্যে তাঁরা তাঁদের বক্তব্যর বেশিরভাগটাই না রেখে, বেশিরভাগ সময়টাই তাঁরা ধান ভাঙতে শিবের গীত গেয়ে গেলেন।

স্যার, আমি মনে করি এই ব্যয়বরাদ্দ সঠিকভাবেই এখানে পেশ করা হয়েছে। এই প্রসঙ্গে বিরোধী পক্ষের বন্ধুরা বার বার 'ওয়ার্ক কালচারের' কথাটা বলবার চেষ্টা করেছেন। পঙ্কজ ব্যানার্জি মহাশয় অশোক মিত্র কমিশনের কথাও বললেন। আমার মনে হচ্ছে ওয়ার্ক কালচার এবং প্রশাসনিক সংস্কার, এই দুটো বোধ হয় ওঁরা সঠিকভাবে উপলব্ধি করতে পারেননি। অবশ্য আমরা জানি, যে যার অবস্থানে বসে যে যার দৃষ্টিভঙ্গিতেই কথা বলে। আমরাও আমাদের দৃষ্টিভঙ্গিতেই কথা বলছি। এ রাজ্যে ১৯৭৭ সালের পর থেকে নতুন একটা দৃষ্টিভঙ্গিতে পরিচালিত হয়েছে। আমরা তৃণমূল স্তর থেকে আসছি এবং তৃণমূল স্তরে ক্ষমতার বিকেন্দ্রীকরণের মাধ্যমে প্রশাসনকে পৌঁছে দিতে চেষ্টা করছি। আমি আমার বিরোধী বন্ধুদের স্মরণ করিয়ে দিতে চাই—ঔপনিবেশিক শাসন বজায় রাখতে ইংরেজ সরকার ঔপনিবেশিক প্রশাসনিক কাঠামো যা আমাদের দেশে তৈরি করেছিল, খুবই দুর্ভাগ্যের কথা স্বাধীনতার পর ৫০ বছর ধরে একটা সরকার কেন্দ্রে থাকার পরও তাঁরা অনুভবও করলেন না যে একটা স্বাধীন সরকার চালাবার জন্য, জনগণের সরকার চালাবার জন্য ঔপনিবেশিক কাঠামোর সংস্কার করা দরকার। অথচ বামফ্রন্ট রাজত্বে পশ্চিমবাংলায় সেই উদ্দেশ্য নিয়েই ১৯৮২ সালে ডঃ অশোক মিত্র কমিশন গঠিত হয়েছিল। যেটার দরকার অনেক আগেই ছিল, সেটা আমাদের রাজত্বকালেই প্রথম হ'ল। এই প্রসঙ্গে বলে রাখা দরকার যে, ওঁরা ভালভাবেই জানেন যে, ডঃ অশোক মিত্র কমিশন যে রায় দিয়েছে তার অধিকাংশই মেনে নেওয়া হয়েছে, বাকিগুলির মধ্যে ১৮টা দেরিতে কার্যকর করা হবে। মাত্র তিনটে সুপারিশ মানা হয়নি, মানতে পারা যাচ্ছে না—সরকার এটা অনেক আগেই বলেছে। এই প্রসঙ্গে সবচেয়ে দুঃখের কথা হচ্ছে, বার বার এই হাউসে অসত্য কথা উত্থাপন করা হচ্ছে। বিরোধী সদস্যরা জানেন যে, ৫০ বছর ধরে যে কাজ তাঁরা করেননি, দু'বছরে সেটা করা সম্ভব নয়।

একটা কথা সেই সঙ্গে আরও স্মরণীয় যে, ভারতীয় যুক্ত রাষ্ট্রে বাস করে কেন্দ্রীয় সরকারের সমস্ত রকমের রিফর্মেশন ছাড়া, পরিকাঠামো ছাড়া কেবলমাত্র রাজ্য সরকারের সাধ্য নেই সেখানে সংস্কার পুরোপুরি সম্ভবপর করে তোলা। এখানে একটি কথা বার বার পঙ্কজবাবু তুলেছেন যে, অর্থদপ্তরে কেন্দ্রীভূত থাকছে টাকা। কেন্দ্রীয় সরকারের যে রিফর্মেশন ব্যবস্থা, যে পরিকাঠামো ব্যবস্থা তাতে শেষ মুহূর্ত ছাড়া টাকা আসে না। কিন্তু অশোক মিত্র

কমিশন টাকা বরাদ্দ করার কথা বলেছেন এবং তার জন্য বিভিন্ন ক্ষেত্র তৈরি হচ্ছে। ইতিমধ্যে অনেকগুলি ক্ষেত্রে আমরা এগিয়ে চলেছি অর্থাৎ জল অনেকদূর পর্যন্ত গড়িয়েছে। আজকে ডি.এম. যা বলে দেবে তা হয় না, এস.ডি.ও. যা বলবে তা হয় না। সেইজন্য আপনাদের গায়ে আজকে জ্বালা ধরছে। সেইজন্য আপনারা আজকে ঐসব লোককে কাজে লাগিয়ে উদ্দেশ্য সিদ্ধ করতে পারছেন না। সেইজন্য আজকে এখানে দাঁড়িয়ে অদ্ভুত কথা বলছেন যে সভাধিপতির সঙ্গে তাদের পরামর্শ করতে হচ্ছে। এই যে সভাধিপতির সঙ্গে ওদের পরামর্শ করতে হচ্ছে এটাই আমাদের বৈশিষ্ট। আজকে তৃণমূল স্তর পর্যন্ত প্রশাসন ব্যবস্থাকে ছড়িয়ে দেওয়া হয়েছে। আজকে তৃণমূল স্তর পর্যন্ত গিয়ে বি.ডি.ও.কে সভাপতির সঙ্গে বসে আলোচনা করে কাজগুলি করতে হবে। সেই সঙ্গে সঙ্গে পরিকল্পনা রূপায়ণ করার জন্য গ্রামের তৃণমূল স্তর পর্যন্ত গিয়ে গ্রাম পঞ্চায়েত, গ্রাম সংসদ থেকে পরিকল্পনা রূপায়িত কবা হচ্ছে। আজকে বিভিন্ন স্তরের অফিসাররা গ্রামের একবারে নিচু তলা পর্যন্ত গিয়ে কাজ করতে চাইছেন এবং করছেন। আসল কথা হচ্ছে, ওরা আজকে দুর্ভাগ্যক্রমে পঞ্চায়েতগুলিতে হেরে বসে রয়েছেন। গ্রামবাংলার লোক ওদের আর নিচ্ছে না। সেইজন্য আজকে চেঁচাচ্ছেন। মাননীয় সদস্য শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় প্রশাসনিক ব্যবস্থার সংস্কারের কথা বার বার বললেন এবং এই কথা বলতে গিয়ে উনি গোর্খাল্যাণ্ডের দাবিদার ঘিসিং-এর মুখপত্র হয়ে গেলেন। এটাই একমাত্র কারণ, ওনারা চোরকে বলছেন চুরি করতে আর গৃহস্থকে সাবধান হতে বলছেন। অর্থাৎ সাপ হয়ে কামড়াচ্ছেন আর ওঝা হয়ে ঝাড়ছেন। চুরি ডাকাতির ব্যাপারে প্রশাসন যখন ব্যবস্থা নিচ্ছেন তখন এরাই আবার ঐসব চোর-ডাকাতদের মানবাধিকার কমিশনে পাঠাচ্ছেন। একদিকে চোরকে বলছেন চুরি করতে আর অপরদিকে গৃহস্থকে বলছেন সাবধান হতে। আজকে এই ব্যয়বরাদ্দকে আরও সমর্থন করছি এই জন্য যে, বিভিন্ন স্তরে প্রশাসনিক কর্মিদের প্রশিক্ষণের ব্যবস্থা করা হয়েছে। আমি অনুরোধ করব, এই প্রশাসনিক ব্যবস্থা কেবলমাত্র উচ্চতর স্তর নয়, বি.ডি.ও. স্তর নয়, বি.ডি.ও. স্তর থেকে আরও নিচু স্তর পর্যন্ত সম্প্রসারণ করা হোক। আজকে প্রশাসন যেভাবে উঁচু স্তর থেকে একেবারে নিচু স্তর পর্যন্ত যেভাবে কাজ করছেন সেটা দেখে ওদের ভয় ধরে গেছে। ওরা তাই ভাবছে, আগামীদিনে আর তো গ্রামে ফিরে যেতে পারব না। সেইজন্য আজকে ওরা চেঁচাচ্ছেন আর চাইছেন, অন্ধকার করে দে মা, লুটেপুটে খাই। সেইজন্য আজকে বার বার ঝড় তোলার চেষ্টা করছেন। আমার বন্ধুর সেইজন্য যে কথাটা বলেছেন যে, আপনাদের জন্য সেইজন্য ওয়াংচু কমিশন এবং ভোরা কমিশন গঠন করেছিলেন। আপনারা দুর্নীতিতে নিজেদের নিমজ্জিত করেছেন এবং করেই চলেছেন। আজকে আপনাদের মুখে ওয়ার্ক কালচারের কথা শোভা পায় না। হ্যাঁ, ওয়ার্ক কালচার এই পশ্চিমবঙ্গে আছে। সেইজন্য আজকে বিভিন্ন স্তরে কাজগুলি হয়। গ্রামের সাধারণ মানুষ নিজেদের কাজ তারা নিজেরাই করতে পারছে। ওদের আমলে ওদের ইচ্ছামতো সিগারেটের প্যাকেটে লিখে দিয়ে চাকরি হত। এখন সেই সব হচ্ছে না। বলেই ওরা আজকে ওয়ার্ক কালচার, ওয়ার্ক কালচার বলে চিৎকার করছেন। যাই হোক বিরোধী দলের অন্য সমস্ত কাট মোশনের

বিরোধিতা করে এবং এই ব্যয়বরাদ্দের দাবি সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[5-10 – 5-20 p.m.]

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী কর্মীবর্গ এবং প্রশাসনিক সংস্কারের জন্য যে ব্যয়বরাদ্দের দাবি এখানে আনা হয়েছে তাকে পূর্ণ সমর্থন জানিয়ে কয়েকটি কথা বলতে চাই। আমাদের এই যে সরকার এই সরকার জনগণের সরকার এবং এই সরকার প্রগতিশীল, সংবেদনশীল এবং দায়িত্বশীল সরকার, এই সরকারের সাধারণ মানুষের কাছে দায়বদ্ধতা আছে। তাই এই প্রশাসন স্বভাবতই সহৃদয়ভাবে মানুষের সেবা কাজে ব্রতী। সেদিক থেকে আমাদের ভাববার আছে। বিরোধী পক্ষের যারা বলছেন, তাদের বলি, আপনারাদের কথা একটু ভাবুন। আপনাদের সময়ে যে প্রশাসন ছিল, কংগ্রেস সরকারের যে প্রশাসন ছিল, সেই প্রশাসন ঘুণ ধরা প্রশাসন এবং আমলাতান্ত্রিক প্রশাসন। আপনাদের সেই আমলাতান্ত্রিক প্রশাসনকে অনেককাল জীইয়ে রেখেছিলেন। সেই অস্বচ্ছ প্রশাসনকে শুদ্ধ করতে আমাদের অনেক সময় লেগেছে। তার সঙ্গে সঙ্গে এই কথা বলতে বাধ্য হচ্ছি, আজকে সরকারি দপ্তরে যে ত্রুটি-বিচ্যুতি যে কর্মবিমুখতা আমরা লক্ষ্য করছি সেটা হিসাব করলে দেখা যাবে, আপনারাই এটা আমদানি করেছিলেন বেশিরভাগ। তার ফলশ্রুতি আমাদের ভোগ করতে হচ্ছে। তার সঙ্গে সঙ্গে এইটুকু বলতে চাই, ঐ গাফিলতি যদি কোথাও থাকে তাহলে সুনির্দিষ্ট অভিযোগ দপ্তরে দপ্তরে যদি পাঠানো হয়, তাহলে আমাদের সুযোগ্য মন্ত্রীবর্গ সেইগুলো দেখবেন এবং উত্তর দেবেন। তাই আপনাদের সময়ের প্রশাসনের এবং বর্তমান সময়ের প্রশাসন-এর মধ্যে আকাশ পাতাল পার্থক্য আছে। এই যে প্রশাসন চলছে, এই প্রশাসন একটা নীতির উপর চলছে। "শ্ববকার্যমদ্য কর্তব্যম, পূর্বাহ্নে চাপরাহ্নিকম"। অর্থাৎ আগামীকাল যে কাজ করার কথা সেটা আজকেই কর, যেটা অপরাহ্নে করার কথা সেটা পূর্বাহ্নে কর, তাহলে কোনও জটিলতা থাকবে না। আপনাদের সময় ফাইলের পর ফাইল জমে পাহাড় হয়ে যেত সেটা এখন আর হয় না। আর জেলা ভাগের ব্যাপারে অনেকে অনেক কথা বলেছেন। আমি বলছি মেদিনীপুর জেলা ভারতের মধ্যে বৃহত্তর জেলা। মেদিনীপুর জেলার জনসংখ্যা প্রায় ৯০ লক্ষ। ওখানে ৭টি মহকুমার, ৪৬টি থানা আছে, পঞ্চায়েত সমিতি হচ্ছে ৫৪টি, ১১,৭১৬টি গ্রাম আছে, মেদিনীপুর জেলায় ৩৭টি বিধানসভা আসন, লোকসভার আসন পাঁচ প্লাস এক। এই জেলার আয়তন হচ্ছে ১৪০৮১ বর্গ কিলোমিটার। এই জেলাকে ভাগ করা দরকার। কিন্তু কংগ্রেসের নেতারা যারা এই জেলা ভাগের কথা বলছেন, তারা কী তাদের নেতাদের সঙ্গে কথা বলে এই কথা বলছেন? আপনারা হয়তো মুখে এক একটা বলেন, কিন্তু আপনাদের নেতারা তা চাইছেন না। তবে জেলা ভাগ হলে কাজকর্ম সুন্দরভাবে করা যাবে। এই সঙ্গে আর একটা কথা বলি যে জেলাপরিষদে যদি একটা করে যোজনা ভবন তৈরি করা যায় তাহলে কাজ ভালভাবে হবে। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি এবং ব্যয় বরাদ্দকে সমর্থন জানাচ্ছি।

**শ্রী জ্যোতি বসু :** স্পিকার মহোদয়, ১৮ এবং ১৯ নং দাবি যা আমি এই সভায় পেশ করেছি তার উপর আমি আমার বক্তব্য রাখছি। প্রথমেই আমি বিরোধী দলের পক্ষ থেকে আনা কাটমোশনগুলির বিরোধিতা করছি। আমার কাজটা অনেক সহজ হয়ে গিয়েছে। আমি এখানে বসে কয়েকটা বক্তৃতা শুনলাম—কংগ্রেসের দিকের এবং আমাদের দিকের এবং পরে কিছু নোটও নেওয়া হয়েছে। তবে বিরোধীপক্ষ থেকে যা বলা হয়েছে তাতে নোট নেবার মতন এমন কিছু বলা হয়নি। তবুও নোট নিতে হয়, আমার সেক্রেটারি ইত্যাদিরা নিয়েছেন, আমি এসে সেটা দেখলাম। দেখছি, ওদের বলার কিছু নেই কাজেই কি আর উত্তর দেব। বিরোধী দলের বক্তা—শ্রী সত্যরঞ্জন বাপুলি মহাশয় তিনি যা বলেছেন তার উত্তরে আমাদের এদিক থেকে খুব সুন্দর একটা বক্তৃতা দেওয়া হয়েছে। আমি মাননীয় সদস্য আবু আয়েশ মণ্ডলের কথা বলছি। তিনি খুব সুন্দর বক্তৃতা দিয়েছেন, খুব ভাল উত্তর দিয়েছেন। তবে একটা খালি উনি ভুল বলেছেন—উনি সত্য বাপুলি মহাশয়কে বটতলার উকিল বলেছেন। আমি বলি বটতলায় বসে যারা ওকালতি করেন তাদের কি অপমান করা হচ্ছে না? ওর বক্তৃতা শুনে কি আপনার মনে হল যে সত্যিই বটতলার কোনও উকিল এরকম বক্তৃতা দিতে পারেন? যাই হোক, উনি সেটা বলেছেন।

(গোলমাল)

স্যার, এ হচ্ছে নির্বাচিত প্রতিনিধি। যাই হোক, যেটা আমি বলছিলাম, আমার কাজটা সহজ হয়ে গিয়েছে। কারণ এদিকে সব পার্টির প্রতিনিধি যারা আছেন তারা ওদের কথার জবাব দিয়ে দিয়েছেন। প্রথমেই আমার বলার কথা যেটা, সেটা হল, সেই একই কথা বলা হয়েছে যে, আমাদের প্রশাসন নিরপেক্ষ নয়। কংগ্রেস সময় নাকি নিরপেক্ষ ছিল। আমাদের প্রশাসন দুর্নীতিগ্রস্ত, কংগ্রেসের সময় নাকি দুর্নীতি ছিল না। ওরা যা বললেন তার তো এটাই মানে দাঁড়াচ্ছে। আর বললেন, শাসক দল প্রশাসনকে প্রভাবান্বিত করার চেষ্টা করছে নিজেদের পক্ষে, জনগণের বিপক্ষে। এসব কথাগুলিই ঠিক যদি কংগ্রেস সরকার সম্বন্ধে বলা হয়। এ রাজ্যে ২৭ বছর কংগ্রেসের রাজত্ব ছিল, অন্যান্য রাজ্যেও যেখানে কংগ্রেসের রাজত্ব ছিল, এখন বোধহয় নেই, দু/একটি রাজ্যে কংগ্রেস আছে, আর কেন্দ্রীয় সরকারে, তিন/চার বছর বাদ দিলে বহু বছর ধরেই কেন্দ্রে কংগ্রেস রাজত্ব করেছে। তা ঐ কথাগুলি কংগ্রেস শাসিত এবং পরিচালিত সরকার সম্বন্ধেই বলা যায়। অন্যায়, অপরাধমূলক কাজের কথা যা বলা হচ্ছে আমরা করেছি তা ঠিক নয়, এগুলি কংগ্রেসই করেছে সমস্ত জায়গায় এবং এখনও করে চলেছে যেখানে তারা ক্ষমতায় আছে। আমাদের বামফ্রন্ট সরকার কখনও এ পথে যেতে পারে না, আমরা কখনও এ পথে যাই না। আমি কাটমোশনগুলি দেখছিলাম, তাতে দু-একটি বাদ দিলে নির্দিষ্ট অভিযোগ বা কিচ্ছু বক্তব্য নেই। দু-একটার যা আছে সে সম্বন্ধে আমি পরে বলব।

কিন্তু কংগ্রেসকে আরও একটা কথা আমি মনে করিয়ে দিচ্ছি যে দুর্নীতি, স্বজনপোষণ,

নানান রকমের অপরাধমূলক কাজকর্ম যা ওরা করছেন—দিল্লির কেন্দ্রীয় সরকার যখন কংগ্রেস পার্টির দ্বারা পরিচালিত ছিল তখনকার সময় দেখা যাচ্ছে কোনও মন্ত্রী জেলে আছেন, কেউ বেলে আছেন কিন্তু এইসব দুর্নীতির সঙ্গে আরও একটা যেটা যোগ হয়েছে সেটা হচ্ছে জালিয়াতি। এটা স্বাধীনতার পর বড় একটা শুনিনি। ভি. পি. সিংকে না পেয়ে তার ছেলের নামে জাল দলিল তৈরি করেছিল সরকার থেকে।

(গোলমাল)

সরকার থেকে এই জিনিস হয় এ তো কল্পনাও করা যায় না। আর তারা সব শিক্ষিত মানুষ, নিরক্ষর মানুষ নয় যারা এগুলি করেছেন, জাল দলিল তৈরি করেছেন। মামলা হচ্ছে, আমি বেশি কিছু বলতে চাই না এর উপর। যাইহোক, এটা একটা যোগ হয়েছে। তার সঙ্গে আরও একটা সেটা ঠিক যোগ হয়নি। কিন্তু হয়েছে যে সংখ্যালঘু থেকে সংখ্যাগরিষ্ঠতে পরিণত হবার জন্য কংগ্রেস সরকার টাকা পয়সা দিয়ে জনপ্রতিনিধি খরিদ করেছেন, কিনেছেন।

[5-20 – 5-30 p.m.]

নৈতিকতা বলে কোনও জিনিস আছে কি?—নেই। কাগজে দেখেছি যে ১১১ বছরের কংগ্রেস—পচে গেছে, গলে গেছে। গান্ধীজী আমাদের থেকে ভাল বুঝেছিলেন যা এখন মনে হচ্ছে। কেন বলেছিলেন আমি জানি না। কিন্তু উনি বলেছিলেন মৃত্যুর আগে যে কংগ্রেসকে উঠিয়ে দেওয়া উচিত, একটা সামাজিক সংস্থায় পরিণত করা উচিত, এর কোনও মূল্য নেই। তখনই এমন চুরি-জোচ্চুরি, দুর্নীতি আরম্ভ হয়েছিল। আজকে থাকলে কংগ্রেসকে কি বলতেন আমি জানি না। যাই হোক, আমাদের যে প্রশাসন, আমরা বামফ্রন্ট সরকার সরকারে এসে বিকেন্দ্রীকরণ করেছি। আমরা বলেছি যে আমরা রাইটার্স বিল্ডিংয়ে বসে সরকার পরিচালনা করব না। সেজন্য আমরা পঞ্চায়েত করেছি, তার আগে ভূমি সংস্কার করেছি। আমরা পঞ্চায়েত এবং পৌরসভার নির্বাচন করি ৫ বছর অন্তর, যা ভারতবর্ষের কোথাও হয় না। কংগ্রেসের আমলে তারা এখানে ২৭ বছর ছিল। পঞ্চায়েত ছিল না সেটা আলাদা কথা, কিন্তু ভূমি সংস্কার হয়নি। ওরা তো নির্বাচনও করতেন না। আর যেখানে আমরা দু'একটা পৌরসভা পেতাম—যেমন কলকাতা কর্পোরেশন, এটা ১৯৭২ সালে এসে প্রথম কাজ হল কংগ্রেস সরকারের যে জাল-জোচ্চুরি করে জিতলেন তারপরে প্রথম কাজ করলেন যে কর্পোরেশনটাকে নিয়ে নিলেন সরকারের হাতে। কারণ দুটো আমাদের সংখ্যাগরিষ্ঠতা ছিল কলকাতা কর্পোরেশনে। এই কাজ আমরা কখনও করিনি। সেজন্য বলেছি যে প্রশাসনকে আমরা বিকেন্দ্রীকরণ করেছি যাতে প্রশাসন সুষ্ঠুভাবে সাধারণ মানুষকে সেবা করতে পারে, তাদের পাশে যাতে দাঁড়াতে পারে। আর আমরা বামপন্থীরাও মানুষের চেতনা বাড়াবার চেষ্টা করছি। এটার খুবই প্রয়োজন আছে। কিছু প্রতিনিধিকে দেখলে সেটা আমরা বুঝতে পারি। ওরা নিজেরাই ওদের নেতা, নেত্রীরা বলেছেন যে এরা গুণ্ডাদের কয়েকটি জায়গায় দাঁড় করিয়েছেন। তারা গুণ্ডা হোক, আর সমাজবিরোধী হোক,

তারা তো নির্বাচিত হয়ে এসেছেন। মানুষের চেতনা থাকলে বেশিরভাগ মানুষ এদের ভোট দিতেন? সেজন্য আমি সকলকে বিশেষ করে আমাদের দিকের সকলকে বলব যে এখনও আমাদের অনেক কাজ বাকি আছে। এই রকম অবস্থায়ও তো কংগ্রেস ভোট পেয়েছে। সত্য বাপুলি মহাশয় যা বলে গেলেন তার সঙ্গে আমার ব্যয়বরাদ্দের কোনও সম্পর্ক নেই, প্রশাসনের কোনও সম্পর্ক নেই। কারণ উনি অনেকক্ষণ ধরে বললেন, প্রায় অর্ধেক সময় নিলেন নির্বাচন সম্পর্কে বলতে গিয়ে। যেখানে ওরা জিতেছেন, আগে যে সংখ্যা ছিলেন সেটা এখন দ্বিগুণ হয়েছেন, সেসব কথা বললেন না। যেখানে অল্প ভোটে হেরেছেন, সেসব কথা বললেন। ওরা ভুলে গেছেন যে, যখন নির্বাচন ঘোষণা করা হয়, তার আগে যখন ইলেকট্রোরাল তৈরি হয় তখন সেটা ইলেকশন কমিশন দিল্লি থেকে করেন। আর ইলেকশন যখন ঘোষণা করা হয় তখন সমস্ত অফিসার তাদের আওতায় কাজ করেন, আমাদের কোনও এক্তিয়ার থাকে না। আর এখানে সি.ই.ও. ছিলেন, ইলেকশনের সময়ে মিঃ মগন, তার বিরুদ্ধে কেন বললেন আমি জানি না। আমরা ৬টি নাম পাঠিয়েছিলাম দিল্লিতে, ইলেকশন কমিশন ৬টি নামই রিজেক্ট করে দিলেন। তারপরে আর একটা নাম পাঠিয়েছিলাম সেটা তার পছন্দ হল, তিনি সেটা নিলেন। সেখানে আমাদের অপরাধ কোথায়? তারপরে উনি বি.ডি.ও., এস.ডি.ও. জেলা শাসকের বিরুদ্ধে বলে গেলেন। যেখানে জিতেছেন সে সব কথা বললেন না। তাহলে আপনারা দ্বিগুণ হলেন কি করে? ৪০-৪২ জন ছিলেন সেখানে দ্বিগুণ হয়েছেন কি করে? প্রশাসন নিরপেক্ষ না থাকলে এই জিনিস কি হতে পারে? ১৯৭১-৭২ সালে কি হয়েছে সেটা আমরা দেখেছি। নির্বাচনের কথা বললেন, কাজেই একটু বলি। মনে পড়ছে, ১৯৭১ সালে তখন আমেরিকার টাকা খেয়েছিল কংগ্রেস। তারপরে দেখলাম যে দিবালোকে হেমন্ত বসুকে খুন করা হল। কোনও তদন্ত বা কিছু করা হল না। বলা হল যে, সি.পি.এম. খুন করেছে। কারণ কংগ্রেস দেখল যে, আমেরিকার টাকা যখন খেয়েছি তখন সি.পি.এম.কে হারাতে হবেই।

তখন আমরা বামফ্রন্টে এত দল ছিলাম না, দু'একটি পার্টি ছিলাম। ১৯৭১ সালের নির্বাচনে সি.পি.আই(এম) প্রথম প্রতিনিধির সংখ্যার বিচারে প্রথম হয়ে বের হল। কিন্তু আমাদের সরকার গঠনের জন্য ডাকা হল না। সেই সময় কিছুদিনের জন্য—তিনি মাসের জন্য—একটা গভর্নমেন্ট হয়েছিল। সত্য বাপুলি মহাশয় বলছিলেন আমার বয়স হয়েছে বলে। ঠিকই তো, আমার বয়স হয়েছে। আর এটাই তো প্রকৃতির নিয়ম—ক্রমশঃ বয়স বাড়ে। কিন্তু উনিও তো বাচ্চা ছেলে নন। ওনার তো ছেলেমেয়ে রয়েছে, কি শিখবে ওরা? উনি ভদ্রলোক, ওকালতি করেন, কিন্তু অসম্ভব সব কথা বলে গেলেন। অবশ্য কল্পনার বাইরেও যে অনেক জিনিস হয় সেটাই দেখলাম। এ বিষয়ে আর বেশি বলছি না, কারণ উনি যা বলেছেন তার সঙ্গে বাজেটের কোনও সম্পর্ক নেই। আর ইলেকশন সম্পর্কে যা বলেছেন, সেটা তো ইলেকশন কমিশনের আওতায় পড়ে। বহুদিন এসেছেন প্রতিনিধি হয়ে, কাজেই আর একটু পড়াশুনা করুন। আর পড়াশুনা করবার বয়সও আপনার আছে, বয়স

তো হয়নি আপনার। তবে আমরা ক্ষমতা বিকেন্দ্রীকরণ করেছি এবং বাজেটের ৫০ ভাগ খরচ করছি পুরসভা এবং পঞ্চায়েতের মাধ্যমে যেটা কংগ্রেস কল্পনাও করতে পারেনি কোনও রাজ্যে। সেজন্য রাজীব গান্ধী যখন এসেছিলেন তাঁর শেষের দিকে, হয়তো বুঝতে পেরেছিলেন, তারজন্য তিনি আমাকে বলেছিলেন—ইস্টার্ন রিজিওনে পঞ্চায়েতের উপর একটা কনফারেন্স করুন না, কারণ সাধারণ মানুষের কাছে পয়সা পৌঁছাচ্ছে না। আমরা এখানে সেই কনফারেন্স করেছিলাম এবং তার জন্য আমাদের কয়েক লক্ষ টাকা খরচ হয়েছিল। সেখানে প্রতিনিধিরা এসেছিলেন ইস্টার্ন রিজিওন থেকে। সেই সময় তিনি আমাকে বলেছিলেন, 'যে রিপোর্ট পাচ্ছি তাতে দেখছি, আপনাদের এখানে পঞ্চায়েতে কাজ হয়েছে, আর হয়েছে কর্নাটকে।' তখন অবশ্য কংগ্রেস সরকার চলছিল কর্নাটকে। তিনি বলেছিলেন, 'এছাড়া আর কোথায়ও পঞ্চায়েতের কাজ হয়নি।' আমি তাঁকে বলেছিলাম—'এটা স্টেট সাবজেক্ট। এ সম্পর্কে কেন্দ্রে একটা আইন করুন না।' তিনি বলেছিলেন—এটা করলেও পঞ্চায়েতের কাজ কেউ করবেন না।' তারপর বাধ্য হয়ে কেন্দ্র আইনটা করেছিলেন যে, পুরসভা এবং পঞ্চায়েতে নির্বাচন করতে হবে। ২৭ বছর এখানে ক্ষমতায় ছিলেন আপনারা, কেন করেননি এসব? আজকে এখানে আপনাদের যেসব সদস্যরা আছেন তাদের মধ্যে অনেকের হয়তো জন্ম হয়নি তখন, কিন্তু আপনাদের মধ্যে যাঁরা বয়স্ক রয়েছেন তাঁরা কেন করেননি যাতে চার বছর পর পর পুরসভা এবং পঞ্চায়েত নির্বাচন হয়? সেখানে হারাজিতটা বড় কথা নয়। এবারে কিছু পুরসভা আপনারা পেয়েছেন, ৩৯-৪০টার মতো পেয়েছেন পশ্চিমবঙ্গে। এটা হল কি করে? প্রশাসনকে যদি এতই আমরা নিজেদের পক্ষে নিয়ে গিয়ে থাকি তাহলে এটা কি করে সম্ভব হয়? কখনও সেটা হতে পারে না সেটা জানা আছে আপনাদের। কিন্তু ২৭ বছরে আপনারা এক্ষেত্রে কি করেছেন? এখানে জেলাগুলিতে ডেভেলপমেন্ট কমিটি এবং প্ল্যানিং কমিটি রয়েছে। কিন্তু ডেভেলপমেন্ট কমিটির অনেকেই প্রশ্ন করেন যে, তাঁদের ভূমিকা কি। অর্থাৎ ডেভেলপমেন্ট কমিটি ঠিকভাবে কার্যকর হয়নি। তার জন্য আমরা ঠিক করেছি কার্যকর করব। কিন্তু প্ল্যানিং কমিটি যেটা সেটা কার্যকর কমিটি। এতে একেবারে তৃণমূল স্তরে গিয়ে কাজ করতে হবে এটা আমরা করেছি। এসব চিন্তা আপনারা করতে পারবেন না।

এখানে নির্দিষ্ট কয়েকটি জিনিস রয়েছে, সেটা হচ্ছে, আমরা কতগুলো নতুন মহকুমা করেছি। বোধহয় সাতটি মহকুমা করেছি।

[5-30 – 5-40 p.m.]

তারপর খড়গপুরের ব্যাপারে একটা নির্দিষ্ট প্রস্তাব আছে, একটা কাট মোশন আছে, শ্রী জ্ঞানসিং সোহনপাল মহাশয় দিয়েছেন। উনি ঠিক বলেছেন যে এটা যতটা কার্যকর হওয়া উচিত ছিল তা হয়নি। একটা রেলের ঘর ভাড়া করে কিছু দিন হল কাজ আরম্ভ হয়েছে। স্টেট ফিনান্স কমিশন শুনেছি টাকা-পয়সা বরাদ্দ করেছে। এর আগে টাকা বরাদ্দ করা হয়েছিল, আরও করা দরকার। তারপর ৭টি মহকুমা করা হয়েছে খড়গপুরকে নিয়ে।

সেইগুলি যাতে সুষ্ঠুভাবে পরিকল্পিতভাবে সংগঠিতভাবে কাজ করতে পারে সেই ব্যবস্থা আমাদের করতে হবে। সেইদিকে নজর দিয়েছি। আর একটা করার কথা, মালদায় হবে আমরা ঘোষণা করেছি, চাঁচল কেন্দ্রে করব। কিন্তু সামসির কিছু প্রতিনিধি হাইকোর্টে মামলা করে দিয়েছে। মামলার নিষ্পত্তি হলে বলা যাবে এটা চাঁচলে হবে না সামসিতে হবে। এইজন্য এটা আটকে আছে। মেদিনীপুর সম্বন্ধে অনেক বার এখানে বলেছি আমরা চাই। এই ব্যাপারে আমাকে আলোচনা করতে হবে। মেদিনীপুরের প্রতিনিধিদের নিয়ে আমাকে বসতে হবে। ইতিমধ্যে চিফ সেক্রেটারিকে বলেছি ম্যাপ নিয়ে দেখুন কিভাবে কি করা যায়। যদি সিদ্ধান্ত হয় আমরা করব তখন যেন দেরি না হয় ২৪-পরগনার মতো। আরও একটা কাট মোশন নির্দিষ্টভাবে দেওয়া হয়েছে আই.ও.এ., ইঞ্জিনিয়ার ডব্লু.বি.সি.এস. অফিসার, এই সমস্ত অফিসারদের মধ্যে মতবিরোধ হয়। কথাটা ঠিকই। দু-একটা ডিপার্টমেন্ট থেকে অফিসাররা এসেছে। তাঁদের বলেছি অ্যাসেম্বলি শেষ হলে আমরা তাঁদের নিয়ে বসব। একসঙ্গে সমন্বয় করে কাজ করতে হবে ঐক্যবদ্ধভাবে কাজ করতে হবে, কালেকটিভ রেসপন্সিবিলিটি নিয়ে কাজ করতে হবে। একটা অংশ আর একটা অংশকে মানলো না, নির্দেশ দিল হল না এটা হতে পারে না। সবাইকে একসঙ্গে বসে সবকিছু করতে হবে। সাধারণ মানুষের জন্য কাজ সেই কাজ করতে হবে, সরকার যাদের জন্য আছে তাদের জন্য কাজ করতে হবে। যদি অফিসাররা ভাবেন আলাদা আলাদাভাবে সবকিছু করবেন, আই.এস.এস., বি.সি.এস.এর কথা মানবেন না বি.সি.এস. আই.এ.এস.দের কথা শুনবেন না, ইঞ্জিনিয়ার কোনও ফরেস্ট অফিসারের কথা শুনবেন না এইভাবে কোনও কাজ হতে পারে না। এই ক্ষেত্রে একটা সমন্বয় আনতে হবে। এই ব্যাপারে কিছু অসুবিধা থেকে গিয়েছে, আলোচনার জন্য সম্প্রতিকালে তাঁরা এসেছিলেন। আমি বলেছি অ্যাসেম্বলি শেষ হলে কি ব্যবস্থা করতে পারি সেটা আমি দেখব। পরের কথা হচ্ছে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ, কর্ম বিনিয়োগ কেন্দ্র যেগুলি আছে কংগ্রেস আমলে এইসব কিছু ছিল না। সেখান থেকে লোক নেওয়া হত না। এস.ই.বি.তে ১০ হাজার লোক নেওয়া হল, সেটা কি করে হয়েছে সেটা আমার মনে আছে। দাসমুন্সী, যিনি এখন এম.পি. তাঁকে চেয়ারম্যান করে একটা কমিটি করা হল। কিন্তু কেন্দ্রগুলিকে বলা হল না নাম পাঠান। তারপর ওই সমস্ত দেশলাই বাক্স সিগারেটের বাক্স করে লিখে লোক নেওয়া হল। তারপর এম.এল.এ.দের একটা কোটা ছিল। অন্য কোনও রাজ্যে এইরকম আছে কিনা আমি জানি না—আপনারা এতগুলো লোককে কাজ দিতে পারবেন, সুপারিশ করতে পারবেন। এই অবস্থায় তখন সরকার পরিচালিত হোত। মোটামুটি তুলনা করতে হবে সেইজন্য আমি মনে করিয়ে দিচ্ছি। আমাদের পক্ষে সেটা সম্ভবপর নয়। আমাদের পাবলিক সার্ভিস কমিশনে বাধ্যতামূলক আছে তারা যাতে নিয়োগ করতে পারেন। দু-একটা জায়গায় গোলমাল বেঁধে গিয়েছে। এইসব যে কর্ম বিনিয়োগ কেন্দ্রগুলি আছে, ওদের কমিটি আছে, এম.এল.এ.দের নিয়ে একটা কমিটি আছে। আমি যতদূর শুনেছি যে সেই কমিটি কাজ করে না। কোনও কমিটি কাজ করে না, সব কমিটির কথা আমি বলতে পারব না। এখানে কিন্তু অভিযোগ আছেযে আগের নাম পরে এবং পরের নাম আগে পাঠানো হয়।

অর্থাৎ যেটা নিয়ম আছে সেটা করা হয় না। সেইজন্য আমি লেবার ডিপার্টমেন্টকে বলেছি ব্যবস্থা নিতে, এটাকে সঠিকভাবে করতে হবে। আমরা সিদ্ধান্ত নিয়েছিলাম ২০ বছর আগে যে ওইভাবে আমাদের চললে চলবে না।

কংগ্রেসিদের মিনিস্টার আছে, এম.এল.এ. আছে, এইসব দিয়ে পায়। আমরা তো এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে নাম লেখাইনি। ঐ তো কংগ্রেসিরা নাম লিখিয়েছে, তারাও তো পায় না। তারা অন্যভাবে পায়। এবারে আমরা ওখান থেকে নেব, ওরাই অগ্রাধিকার পাবেন, যাঁরা কিছুটা নাম লিখিয়েছেন। ওরা বলছেন, আমরা তো পাব না, আমরা তো নাম লিখাইনি। আমাদের কয়েক বৎসর পরে হবে। আমাদের এছাড়া কোনও উপায় নেই। আমাদের একটা নীতি নিয়ে চলতে হবে। এটা একমাত্র এই পশ্চিমবাংলাতেই আছে। আর কোথাও আছে বলে আমি অন্তত জানি না। তারপরে আর একটি নির্দিষ্ট কথা এখানে বলা হয়েছে। তফসিলি জাতি এবং উপজাতির ব্যাপারে যা আইন আছে, প্রসিডিওর আছে, রুলস আছে, এগুলো আমরা মেনে চলছি। এগুলো সম্বন্ধে প্রতিটি ডিপার্টমেন্টকে বলা হয়েছে যে, আপনারা কখনও কখনও পর্যালোচনা করবেন যে, এটা সঠিকভাবে হচ্ছে কিনা। যেখানে শিডিউল্ড কাস্টদের পাওয়া উচিত সেখানে অন্য কেউ ঢুকে গেলে, কিছু করলে সেগুলো আপনারা দেখবেন। কারণ কতকগুলো নিয়ম আছে। কোথাও যোগ্য লোক না পেলে সেখানে সেটা খালি থাকবে। পরে যোগ্য লোক পাওয়া গেলে সেখানে আবার নেওয়া হবে। সেই অনুযায়ীই সব চলছে। এটা কাট মোশনের মধ্যে আছে বলেই আমি বললাম। তারপরে বলা হয়েছে, আমাদের দুর্নীতির ব্যাপারে যে ভিজিলেন্স কমিশন আছে, সেখানে অনেক দেরি হয়। এটা আমার বক্তৃতাতেই আছে যে, কেন দেরি হয়। আর কতকগুলো দেওয়া হয়েছে। আরও দুটো বোধহয় তৈরি আছে, তা এই সেসন চলতে চলতে—বোধহয় ১৯৯০-৯১ অবধি আছে—আমরা দিয়ে দেব। কিন্তু আমার মনে হয়, আরও ত্বরান্বিত করা যায়। কিন্তু এখন একটা কাম্বারসাম প্রসিডিওর যে খুব অসুবিধার মধ্যে দিয়ে এগুলো হয়। ভিজিলেন্স কমিশন তাঁরা কতকগুলো বাতিল করে দেন। কতকগুলো ডিপার্টমেন্টে পাঠান। সেই ডিপার্টমেন্ট একেবারে তলে গিয়ে খোঁজ নেন যে, কি হয়েছে না হয়েছে, এই অভিযোগগুলো ঠিক কিনা। এইরকম কতকগুলো আছে। তারপর অনেক সময় তদন্তের লোক পাওয়া যায় না। অনেক সময় ভিজিলেন্স কমিশন পুলিশের লোককে দিয়ে তদন্ত করায়। আর ওদের এমপ্লয়ীই অনেক সময়েই বলছেন, ওদের পদ খালি পড়ে থাকে। আরও লোক আপনাদের দিতে হবে যাতে তারা তদন্ত তাড়াতাড়ি করতে পারে। কাজেই এর বেশি তো আমার আর কিছু বলার নেই আপনাদের। শেষে শুধু এইটুকু কথা বলি যে, আপনারা কি অবস্থার মধ্যে দেশকে এনেছেন একটু চিন্তা করবেন। এটা শুধু কে নির্বাচিত হল বা না হল, ক'দিনের জন্য নির্বাচিত হল, এটা নয়। দিল্লিতে তো দেখছেন, কি হচ্ছে? আপনারা একটা দৃষ্টান্ত রেখেছেন দিল্লিতে। আমি আবার বলেছি, যারা লেখাপড়া জানেন না, তাদের দোষ দিয়ে লাভ নেই। আমরা এটা জানি, বিদ্যাসাগরকে, রাজা রামমোহনকে কারা

বাধা দিয়েছিল। নিরক্ষর মানুষ বাধা দেয়নি। বাধা দিয়েছিল সেই উপরতলার মানুষ, শাস্ত্রজ্ঞানী মানুষ। এখনও তাই দেখছি। এতদিন পরেও সেই জিনিস চলবে? কংগ্রেস একটা সব থেকে বড় পার্টি ছিল। তাদের আজকে কি দুরবস্থা। আর এটা আপনারাই করেছেন। এটা কখনও চিন্তা করবেন তো? আগে কখনও কখনও আলোচনা হত যে, আচ্ছা, আমরা যে অর্থনীতি করলাম পাঁচ বছর ধরে আই.এম.এফ.-এর কথায় বা ওয়ার্ল্ড ব্যাঙ্কের কথায়, বা তাদের কথা না বললেও, আমরা যা করলাম তাতে ভাল হল কি মন্দ হল, কোথায় দুর্বলতা আছে কি নেই। এগুলো তো আগেরকার দিনে কংগ্রেসে আলোচনা হত। আপনারা তো কোনও আলোচনায় গেলেন না। আমার তো কংগ্রেসের মধ্যে অনেক চেনা লোক আছে। তাঁদের আমি বলি, আচ্ছা, আপনাবা এটা নিয়ে কোনও আলোচনা করার কথা অনুভব করেন না? আমরা তো কিছুই বুঝতে পারি না যে, আলোচনা করে যা করা হচ্ছে তা ঠিকই হচ্ছে যে এইভাবে করা হচ্ছে। হচ্ছে মানে, দশ -পনেরো ভাগের জন্য হচ্ছে ভারতবর্ষে। আমরা আজ ৪৯ বৎসর হল স্বাধীন হয়েছি। আর বাকি লোকের জন্য কিছু হয়নি। দেশে দরিদ্র লোকের সংখ্যা বাড়ছে। যারা দারিদ্র্যসীমার নিচে তাদের সংখ্যা বাড়ছে আর দশ-পনেরো ভাগ লোক যারা উপরতলার, তাদের সঙ্গে জনগণের পার্থক্য আরও বাড়ছে। এই তো ফল আপনাদের নীতি মানতে গিয়ে। আমাদের যে পাবলিক সেক্টর, রাষ্ট্রায়ত্ত্ব সেক্টর, সেটাকে আপনারা নষ্ট করে দিচ্ছেন, বন্ধ করে দিচ্ছেন, দুর্বল করে দিচ্ছেন। এমন কি ফার্টিলাইজার, সার, যা একশো বৎসর ধরে কৃষকদের দরকার হবে, সেই ফার্টিলাইজার কারখানা দুর্গাপুরে বন্ধ হবার উপক্রম হয়েছে। আর ঐ যেটা হলদিয়াতে ছিল সেটা তো বন্ধই হয়ে গেছে। সেখানকার ইঞ্জিনিয়াররা এসে আমাকে কতবার বলেছেন—দু'বৎসর ধরে—যে, দেখুন, আমাদের লজ্জা হয়। আমরা তো শিক্ষিত মানুষ। আমরা প্রতিমাসে যাই মাইনেটা আনতে, চেক্‌টা আনতে। এখনও বোধহয় চেক্ আনা বন্ধ হয়নি—আমি যতদূর জানি। ওরা হুমকি দিয়েছে। এই সরকারে যারা আছে, তারাও সংশ্লিষ্ট এই নীতির সঙ্গে। কাজেই তাদের আমরা বলেছি, এটা করছেন কেন? দেখুন না, ভাল করে চালানো যায় কিনা কর্মীদের সঙ্গে কথা বলে? ইঞ্জিনিয়ারদের সঙ্গে কথা বলুন। আপনাদের উপর থেকে অনেকে আসেন, অনেক সময় ম্যানেজিং ডাইরেক্টর আসেন। তাঁরা আমাদের বলেন, আমাদের অর্ডার বুক এত ভর্তি। কিন্তু টাকা না পেলে আমরা কারখানা চালাব কি করে? মাইনে দেব কি করে? কাঁচামাল কিনব কি করে? এটা আমি একটা দৃষ্টান্ত দিলাম। এগুলো আলোচনা করা দরকার। এগুলো নিয়ে আলোচনা করলে বলা যেতে পারে, কোনটা বন্ধ হবে, কোনটা রাখতে হবে।

[5-40 – 5-48 p.m.]

কিন্তু এই ব্যাপারে এখনো আলোচনা কিছু হয়নি, আর যে ধরনের বক্তৃতা দিলেন তাতে আপনাদের ভবিষ্যত অন্ধকার। আর দেশের মানুষও আপনাদের অন্ধকারের মধ্যে ঠেলে দেবার চেষ্টা করছে। এবং আমরাও বদ্ধপরিকর এই ব্যাপারে এইকথা আমাদের প্রতিনিধিরা বলেছেনও যে এই বিশ্বাস এবং ভরসা আমাদের জনগণের উপরে আছে, তারা

তাদের চেতনার থেকে এই সরকারকে পাঠিয়েছে এবং আপনাদের দূরে সরিয়ে দিয়েছে। সেই কাজ বামফ্রন্ট সরকার ঐক্যবদ্ধভাবে করার চেষ্টা করবে। আর যদি তা না করতে পারে তাহলে অ্যাসেম্বলিতে আপনাদের মতো লোক আসবে, সেটা পশ্চিমবঙ্গের তথা রাজ্যের পক্ষে একটা লজ্জার কথা হবে। সুতরাং মানুষ হিসাবে আমাদের প্রধান দায়িত্ব হচ্ছে পশ্চিমবঙ্গকে বাঁচান এবং ভারতবর্ষকে বাঁচান, এ বিষয়ে কোনও সন্দেহ নেই, এইকথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে জানাচ্ছি যে, আপনি একজন প্রবীণ উকিল এবং মাননীয় মুখ্যমন্ত্রীও আইন ব্যবসা না করলেও তিনিও ছিলেন, সেই প্রসঙ্গে ওঁনার কাছে জানতে চাইছি যে, কলকাতা হাইকোর্ট বা কোনও কোর্টে বটগাছ নেই সেটা কি উনি গিয়ে দেখেছেন?

## DEMAND NO. 18

**Mr. Speaker :** There are 14 cut motions on this Demand. I now put to vote all the cut motions except the cut motions No. 2, 3, 5, 12 on which I understand a division will be demanded. The motions (Cut Motions 1, 4, 6–11, 13, 14) that the amount of Demand be reduced by Rs. 100 were then put and lost.

The Motions (Cut Motions No. 2, 3, 5 and 12) that the amount of Demand be reduced by Rs. 100 were then put and a division was taken with the following results :–

**NOES**

Abu Ayes Mondal, Shri

Anisur Rahaman, Shri

Bagdi, Shri Lakhan

Barman, Shri Jogesh Chandra

Basu, Shri Baren

Basu, Shri Jyoti

Bhattacharjee, Shri Buddhadeb

Bhattacharyya, Shri Ashoke

Biswas, Shri Ananda Kumar

Biswas, Shri Chittaranjan

Biswas, Shri Sushil

Biswas, Shrimati Susmita

Chakrabarty, Shri Subhas

Chatterjee, Shri Pratim

Chattopadhyay, Shri Jyoti Krishna

Chowdhury, Shri Jayanta

Chowdhury, Shri Sibendra Narayan

Dakua, Shri Dinesh Chandra

Das, Shri Somendra Chandra

Dasgupta, Dr. Asim Kumar

Dasthakur, Shri Chittaranjan

Deb, Shri Rabin

Dey (Bose), Shrimati Ibha

Dey, Shri Narendra Nath

Dey, Shri Partha

Dhar, Shri Padmanidhi

Doloi, Shri Siba Prasad

Dutta, Dr. Gouri Pada

Ganguly, Shrimati Kanika

Ghosh, Shri Pankaj

Ghosh, Shri Susanta

Giri, Shri Ashoke

Goala, Shri Rajdeo

Hore, Shri Tapan

Id. Mohammed, Shri

Kalimuddin Shams, Shri

Kar, Shrimati Anju

Khanra, Shri Saktipada

Kisku, Shri Upen

Kundu, Shri Ranjit

Mahammad Hannan, Shri

Mahata, Shri Satya Ranjan

Maitra, Shri Banshi Badan

Mal, Shri Nimai

Malik, Shri Shiba Prasad

Mandal, Shri Bhakti Bhusan

Mandal, Shri Prabhanjan

Mandal, Shri Ramchandra

Md. Amin, Shri

Md. Yakub, Shri

Mehta, Shri Nishikanta

Mishra, Dr. Surjya Kanta

Mistry, Shri Bimal

Mitra, Shri Biswanath

Mondal, Shri Biswanath

Murmu, Shri Maheswar

Mursalin Molla, Shri

Nanda, Shri Brahmamoy

Naskar, Shri Sankar Sharan

Naskar Shri Subhas

Paik, Shrimati Sakuntala

Raha, Shri Sudhan

Rana, Shrimati Shakti

Roy, Shri Mrinal Kanti

Roy, Shri Ramesh

Saha, Shri Kripa Sindhu

Saha, Dr. Tapati

Saresh, Shri Ankura

Sen Gupta (Bose), Shrimati Kamal

Singh, Shri Lagan Deo

Talukdar, Shri Pralay

Tirkey, Shri Monohar

Zamadar, Shri Badal

**AYES**

Abdul Mannan, Shri

Abdus Salam Munshi, Shri

Abu Hena, Shri

Akbar Ali Khandokar, Shri

Bakshi, Shri Sanjoy

Bandyopadhyay, Shri Tarak

Banerjee, Shri Pankaj

Banerjee, Shri Tapas

Bapuli, Shri Satya Ranjan

Bhattacharjee, Shri Sudhir

Biswas, Shri Shashanka Shekhor

Chatterjee, Shri Rabindra Nath

Das, Shri Sailaja Kumar

Das, Shri Sanjib Kumar

De, Shri Ajoy

Dey, Shri Gopal Krishna

Gulsan Mullick, Shri

Gyan Singh Sohanpal, Shri

Mahbubul Haque, Shri

Manjhi, Shri Ramjanam

Mukherjee, Shri Samar

Roy, Shri Phani Bhusan

Roy, Shri Pramatha Nath

Sardar, Shri Sital Kumar

Sultan, Ahmed Shri

**Absts :** Sarkar, Shri Deba Prasad & Purkait, Shri Prabodh.

The Ayes being : 25 and Noes : 73, the motions were lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 38,65,00,000 be granted for expenditure under Demand No. 18, Major Head : "2052–Secretariat–General Services". (This is inclusive of a total sum of Rs. 12,90,00,000 already voted on account), was then put and agreed to.

**Demand No. 19**

The motions that the amount of Demand be reduced by Rs. 100/- were then put and lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta a that a sum of Rs. 38,08,60,000 be granted for expenditure under Demand No. 19, Major Head : "2053–District Administration". (This is inclusive of a total sum of Rs. 12,70,00,000 already voted on account), was then put and agreed to.

**Mr. Speaker :** Now, the Hon'ble Chief Minister will make an announcement.

**শ্রী জ্যোতি বসু :** স্যার, আমার কাছে এই মাত্র একটা খবর এসেছে, সকালে বিরোধী দল নেতা জিজ্ঞাসা করছিলেন, ৩ তারিখে যুক্তভাবে ট্রেড ইউনিয়নরা স্ট্রাইক-এর ডাক দিয়েছিলেন, এই ব্যাপারে একটু আগে [illegible] সিদ্ধান্ত হয়েছে সেটা হচ্ছে অনির্দিষ্ট কালের জন্য ঐ স্ট্রাইক হবে না, স্ট্রাইক বন্ধ হয়েছে।

**Adjournment**

The House was then adjourned at 5.48 p.m. till 11 a.m. on Tuesday, the 1st April, 1997 at the Assembly House, Calcutta.

# INDEX TO THE

# West Bengal Legislative Assembly Proceedings

# (Official Report)

**Vol : 109 No-II (One hundred and Ninth Session, 1997)**

(The 20th, 21st, 22nd, 26th, 27th, & 31st March, 1997)

**General Discussion on Budget**

**Question**